Sir, I lay the Message on the Table.

**Shri A. H. Besterwitch:** On a point of order. A mike is necessary. What he said we could not hear

[1-30—1-40 p.m.]

**Mr. Speaker:** It is a report in connection with a Message that has been received from the Rajya Sabha for the ratification of the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of Article 368 thereof proposed to be made by the Constitution (Thirtieth Amendment) Bill, 1972, as passed by the two Houses of Parliament, and the Message has been laid on the Table

**Twelfth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker:** I beg to present the Twelfth Report of the Business Advisory Committee which at its meeting held on the 12th February, 1973, in my Chamber considered the question of allocation of dates and time for disposal of Legislative and other business and recommended as follows:—

Tuesday, 20-2-73 ... (i) The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972 (Introduction, Consideration and Passing)—2 hours.

(ii) The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1973 (Introduction, Consideration and Passing)—1 hour.

Wednesday, 21-2-73 (i) Resolution on Ratification of the Constitution (Thirtieth Amendment) Bill, 1972—1 hour.

(ii) Business remaining from the 20th February, 1973, if any.

(iii) The Sri Aurobindo Memorial (Amendment) Bill, 1973 (Introductoin, Consideration and Passing)—1 hour.

(iv) The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972 (Introduction, Consideration and Passing)—1 hour.

Thursday, 22-2-73 .. (i) The West Bengal Restoration of Alienated Land Bill, 1973 (Introduction, Consideration and Passing)—3 hours.

(ii) The West Bengal Cess (Amendment) Bill. 1972 (Introduction, Consideration and Passing)—½ hour.

(iii) The West Bengal Settled Estates (Repealing) Bill, 1973 (Introduction, Consideration and Passing)—½ hour.

Friday, 23-2-73 ... Private Members' Business—2 hours.

Monday, 26-2-73 ... Presentation of Budget Estimates for 1973-74.

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that the Twelfth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

(Motion was adopted.)

## Mention Cases.

**শ্রীঅসমঞ্জ দে:** মাননীয় স্পীকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবাংলার বেসরকারী কলেজগুলির আর্থিক সংকটের ফলে কি ভাবে ক্রমাগত অবলুপ্তির পথে এগিয়ে চলেছে তার নজীর হিসাবে আমি কোলকাতার একটি প্রথম শ্রেণীর কলেজ, বংগবাসী কলেজের কথা তুলে ধরছি। বংগবাসী কলেজের অধ্যাপকদের মাহিনা দেওয়া বন্ধ হয়ে গিয়েছে। শুধু তাই নয়, শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডে যে টাকা জমা পড়েছিল তাও নিঃশেষ হয়ে গিয়েছে। এতে যে কেবল এমপ্লয়ার্স কন্ট্রিবিউসান কাটা হয়েছে তা নয়, তাছাড়া বে-আইনীভাবে সরকারী নির্দেশকে অগ্রাহ্য করে বা সরকারী নিয়ম নীতি লংঘন করে দেখা গিয়েছে এমপ্লয়িস কন্ট্রিবিউসানও কাটা হয়েছে। কলেজ কর্তৃপক্ষকে জিজ্ঞাসা করলে তাঁরা বলছেন গভর্নমেন্টের কাছ থেকে ১৬ লক্ষ টাকা পাবেন, সরকার সেটা স্বীকার করছেন না। সেই আমার প্রস্তাব হল, শিক্ষকদের স্বার্থ রক্ষা করার জন্য অবিলম্বে গভর্নমেন্ট অথরিটি কলেজ ট্রাস্ট অথরিটি এবং কলেজ টিচার্সদের রিপ্রেজেনটেটিভস নিয়ে ট্রাইপার্টাইট কনফারেন্স করে বংগবাসী কলেজের যা ন্যায্য পাওনা বা ঐ কলেজের ঘাটতি পূরণ করার জন্য যা কিছু করা দরকার করা হোক। কারণ তা না হলে এইরকম ঐতিহ্যমণ্ডিত একটা প্রতিষ্ঠানকে বাঁচানো যাবে না। আর ঐভাবে যে সরকারের নিয়মকে লংঘন করে প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে সেদিকেও আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকানাই ভৌমিক:** এই ব্যাপারটা নিয়ে আমাদের কাছে অর্থাৎ এম এল এ দের কাছে তারিখে বিশ্ববিদ্যালয়ে কলেজ টিচার্সদের তরফ থেকে বলা হয়েছে। এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা করা দরকার।

**শ্রীহরশংকর ভট্টাচার্য:** এই ব্যাপার নিয়ে পশ্চিমবঙ্গের এক হাজার অধ্যাপক এবং অধ্যাপিকা শোভাযাত্রা করেছিলেন। মন্ত্রিমহাশয় উপস্থিত আছেন, তিনি একটু কিছু বললে ভাল হয়, কারণ এটা শুধু একটা মেনশনের ব্যাপার নয়। এটা একটা প্রধান সমস্যা। আমরা মন্ত্রিমহাশয়ের কাছ থেকে কিছু শুনতে চাই।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিক:** এখানে যখন মেনশন করা হয়েছে এবং ব্যাপারটা যখন খুবই গুরুত্বপূর্ণ তখন মন্ত্রিমহাশয়ের কাছ থেকে আমরা কিছু শুনতে চাই।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামী:** মাননীয় মন্ত্রিমহাশয় যখন এখানে আছেন তখন এই সম্বন্ধে আলোকপাত করতে চাইছি। আমি জানতে চাইছি এখানে উপস্থিত কোন মন্ত্রিমহাশয় যদি কোন স্টেটমেন্ট করেন তা হলে সত্য বলে ধরা হবে কিনা। কারণ বিগত অধিবেশনে শিক্ষামন্ত্রিমহাশয় এখানে বলেছিলেন আমি অর্ডার করে দিচ্ছি সমস্ত গ্রান্ট ১লা মে, ১৯৭২ তারিখের মধ্যে পাওয়া যাবে। কিন্তু আজ পর্যন্ত কোন অর্ডার হয় নি। আমরা বিধানসভার সদস্যবৃন্দ এখানে আছি, আমরা মনে করি বিধানসভার সদস্যদের প্রতি অবিচার করা হচ্ছে। মাননীয় শিক্ষামন্ত্রী সেদিন এখানে দাঁড়িয়ে লিখিত স্টেটমেন্ট দিয়েছেন, কিন্তু তার কোন ইমপ্লিমেন্টেশান দেখতে পাচ্ছি না। এটা অত্যন্ত অবমাননাকর বলে আমরা মনে করি। এই ভাষণ তিনি সেদিন দিয়েছিলেন সেটা সত্য কিনা আমরা জানতে চাই।

**শ্রীশিশিরকুমার সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামবাংলার একটা গুরুত্বপূর্ণ ব্যাপার সম্বন্ধে কেবিনেটের মন্ত্রিমণ্ডলীর কাছে রাখার চেষ্টা করছি। আজকে গ্রামবাংলার নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধির ফলে সাধারণ মানুষের অবস্থা এমন একটা চরম অবস্থায় এসে দাঁড়িয়েছে বিশেষ করে, হাওড়া জেলার বিভিন্ন স্থানে ঘুরে দেখেছি যে, সেখানে সাধারণ মানুষের পক্ষে চাল, ডাল, গম, তরিতরকারি কেনা ক্ষমতার বাইরে চলে যাচ্ছে এবং একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে চলে যাচ্ছে। সেই সংগে আজকে দেখতে পাচ্ছি, রেশনের কোটা যা বরাদ্দ ছিল, সেই কোটা কমিয়ে দেবার ফলে আজকে খোলা বাজারে চাল-গমের দর অত্যন্ত বৃদ্ধি পেয়েছে এবং গ্রামবাংলায় একটা হাহাকার সৃষ্টি হয়েছে, কারণ তাদের ক্রয়ক্ষমতা কমে গেছে। সুতরাং রেশনের কোটা বৃদ্ধি করে গ্রামবাংলার সাধারণ মানুষের অবস্থা সুস্থ করে তুলুন। এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা ছোট অথচ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমণ্ডলী এবং মাননীয় সদস্যবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ শহরের লালবাগে একটা টুরিস্ট লজ নির্মাণ করার ব্যবস্থা করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন মুর্শিদাবাদ শহরে একটা ঐতিহাসিক স্থান রয়েছে যা দেখবার জন্য দেশ-বিদেশ থেকে পর্যটকরা আসেন। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় সেখানে থাকবার কোন ব্যবস্থা নেই। সেখানে কোন এইরকম ধরনের হোটেল বা কোন কিছুর ব্যবস্থা নেই। পর্যটক যারা আসেন তারা রাস্তায় ঘুরে বেড়ান। এমন কি তারা ছিনতাই-এরও বলি হয়েছেন। এই অবস্থায় আপনার মাধ্যমে পুনরায় মন্ত্রিমণ্ডলীর বিশেষ করে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্বর মুর্শিদাবাদ শহরের লালবাগে একটা টুরিস্ট লজ স্থাপন করা হয়।

[1-40 - 1-50 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বাঁকুড়া জেলার একটা ভয়াবহ চিত্র তুলে ধরছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৭২ সালে বাকুড়ায় প্রচণ্ড খরা হয়েছিল এবং তার ফলে এবারে ধান এবং গমের চাষ ব্যাহত হয়েছে। এখন এই মাঘ-ফাল্গুন মাসেই চালের দাম ১·৩৫ থেকে ১·৪০ হয়ে গেছে। বর্তমান যে অবস্থা এই অবস্থায় জনসাধারণ এবং সাধারণ মানুষ এবং গরিব চাষীদের খুব অসুবিধা দেখা দিয়েছে। এর সঙ্গে আর একটা বড় জিনিস দেখা দিয়েছে সেটা হচ্ছে—সেখানে পানীয় জলের খুব কষ্ট দেখা দিয়েছে। সেখানকার কুয়ো থেকে এখনই কেঁচো উঠতে আরম্ভ করেছে। তাই অবিলম্বে ভাল পানীয় জল এবং চাষবাসের জন্য রিভার লিফট ইরিগেশন, রিভার পাম্প বসাবার যে কথা আছে, সেইগুলো সাতে তাড়াতাড়ি কার্যকর হয়, তার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে হাউসের কাছে প্রস্তাব রাখছি।

**শ্রীরমেন্দ্রনাথ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলার বিশেষত পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি শহরে আইনশৃঙ্খলার অত্যন্ত অবনতি হয়েছে। আমি এর কয়েকটি গুরুতর কেসের দৃষ্টান্ত আপনার সামনে রাখছি। ১৯৭২ সালের ২১এ অক্টোবর রাত্রি একটা থেকে দুটো পর্যন্ত রায়গঞ্জ থানা থেকে এক ফার্লং দূরে ওরিয়েন্টাল জুয়েলার্সিতে ডাকাতি হয়। ডাকাতরা লোহার সিন্দুক ছেনি ও হাতুড়ি দিয়ে ফুটো করে সোনা এবং টাকা নিয়ে যায়। সময়মত থানায় খবর দেওয়া সত্ত্বেও সেই সময়ের মধ্যে থানা থেকে কেউ আসে নি অথবা কোন প্রতিকার করে নি। সিন্দুক ভাঙার শব্দ বোধ হয় থানা থেকেও শোনা যাচ্ছিল। জানুয়ারি মাসে টাউনের উপর বুধন মাহাতোর বাড়িতে ডাকাতি হয়। ঐ জানুয়ারি মাসে টাউনের মধ্যে শ্রীজগন্নাথ দাসের বাড়িতে সন্ধ্যা ৭টার সময় জীপ নিয়ে ডাকাতি করে। ৪ঠা ফেব্রুয়ারি রায়গঞ্জ টাউনে বড় রাস্তার উপর এবং বাস-স্ট্যান্ডের উপর অবস্থিত মল্লিক গান হাউস থেকে ২১টি বন্দুক ও বহু টোটা চুরি হয়। টাকা ছিনতাই, চুরি, রাহাজানি এইসব প্রতিদিনই হচ্ছে। রায়গঞ্জ টাউনের লোক আজকাল সন্ধ্যার পর চলাফেরা করতে সাহস করে না। সন্ধ্যার পর রায়গঞ্জ টাউন সম্পূর্ণ অরক্ষিত অবস্থায় থাকে। মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি যে, তিনি যেন শহরগুলির প্রোটেকসনের ব্যবস্থা করেন।

**ডাঃ সেখ ওমর আলি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা মেদিনীপুর জেলা জুড়ে নাইট্রোজেন-ঘটিত রাসায়নিক সার, বিশেষ করে, ইউরিয়ার অভাব, অস্বাভাবিক মূল্যবৃদ্ধি, চালাও চোরা-কারবার, সরকারী উদাসীনতা এবং অসাধু সার ব্যবসায়ীদের সীমাহীন দুর্নীতির কথা আমি আপনার মাধ্যমে এই সভার মাননীয় সদস্যদের কাছে উপস্থিত করে অবিলম্বে এর প্রতিকার দাবি করছি। সারের সংকট কম-বেশী সব জেলাতেই আছে। কিন্তু মেদিনীপুর জেলায়, বিশেষ করে, পাঁশকুড়ায় এই সংকট খুবই ব্যাপক। এই বছর মেদিনীপুর জেলায় এই মরসুমে প্রায় দু' লক্ষ একর জমিতে উচ্চফলনশীল ধানের চাষ হয়েছে। শুধু পাঁশকুড়ার ১নং ব্লকে এর পরিমাণ ৮ হাজার একরের মত। ইউরিয়ার অভাব এবং অগ্নিমূল্য ধানের প্রত্যাশিত ফলনকে অসম্ভব করে তুলেছে। নির্ধারিত দামে কোন সার পাওয়া যাচ্ছে না। আবার দ্বিগুন দাম

কবুল করলে কোন সারই দুষ্প্রাপ্য নয় দেখছি। পাঁশকুড়ায় খোলাবাজারে ইউরিয়া, অ্যামোনিয়া কোনটাই নেই। চোরাবাজারে যথাক্রমে ১·৮০ থেকে ২ টাকা এবং ৬৫ পঃ থেকে ৭৫ পঃ কেজি মূল্যে দুটোই পাওয়া যাচ্ছে। সারের ব্যবসায়ীরা বলছে দাম নিয়ে ঝটেঝামেলা না করলে অ্যামোনিয়া তো বটেই, এমন কি, যত ইউরিয়া দরকার ততই তারা সাপ্লাই দিতে পারবে। সরকারী ভাষ্য অনুযায়ী ইউরিয়ার খুবই অভাবের এই হল নমুনা। দুর্নীতি উপরে এবং নীচে সর্বত্রই বিরাজ করছে। অন্যদের কথা বাদ দিলাম, এমন কি অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিয়াল কর্পোরেশন, ফার্টিলাইজার কর্পোরেশন অব ইন্ডিয়া এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভের মত সংস্থার কর্মকর্তাদেরও উপযুক্ত সেলামী না দিলে সারের প্রয়োজনীয় অ্যালটমেন্ট পাওয়া যায় না। সব ঘটনা সরকারী অফিসারদের চোখের উপরই ঘটছে। একাধিক নির্দিষ্ট বিষয় বি ডি ও থেকে শুরু করে ডাইরেক্টর, কমিশনার সায় মন্ত্রিমহোদয়কেও আমি জানিয়েছি, কিন্তু কোন প্রতিকার হয় নি। ন্যায্যমূল্যের সারের সন্ধানে চাষীরা হন্যে হয়ে ঘুরছে। ঘটনাটা যা ছিল তাই আছে অর্থাৎ ট্রাডিসন সমানে চলেছে।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে গ্রামবাংলার একটা ভয়াবহ চিত্র আমি মাননীয় মন্ত্রিসভার দৃষ্টিতে আনছি এবং অবিলম্বে প্রতিকার চাচ্ছি। আমরা জানি পর পর দুই বছর বন্যায় এবং তার পর গত বছর খরার জন্য আমাদের পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের অর্থনীতি অনেকটা ভেঙ্গে পড়েছে। গত বছর আমরা ধন্যবাদ জানিয়েছি এই সরকারকে, যে তারা অত্যন্ত কৃতিত্বের সঙ্গে খরা পরিস্থিতির মোকাবিলা করেছিলেন। কিন্তু এই বছর গ্রামবাংলার লোকের মনে অসন্তোষ দেখা দিয়েছে, কারণ গ্রামবাংলার অর্থনীতি ভয়ঙ্করভাবে ভেঙ্গে পড়েছে। জিনিসপত্রের দাম এত বেড়ে গিয়েছে যে, তাদের কেনবার মত পয়সা হাতে নেই। তারা কোন কাজ পাচ্ছে না, জি আর বন্ধ করে দেওয়া হয়েছে। গ্রামবাংলার মানুষকে বাঁচাবার জন্য টি আর দেওয়া হত, সেই টি আর ওয়ার্কও বন্ধ করে দেওয়া হয়েছে। এর ফলে গ্রামাঞ্চলের কৃষক, মজুররা দিনের পর দিন অনাহারে থাকছে। নদীয়ায় এসরেজি তিন জনের অনাহারে মৃত্যু ঘটেছে। এবং সেখানকার ব্লক-১ এবং ব্লক-২ তে মাননীয় খাদ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা চিফ মিনিস্টারের কাছে নদীয়া জেলা ঘুরে এসে রিপোর্ট করেছেন। এক জায়গায় জেলা ম্যাজিস্ট্রেট জরুরী তার পাঠিয়েছেন। তাই আমি বলছি যে, এই মন্ত্রিসভা গত বছর খরার মোকাবিলা করে যে সুনাম পেয়েছিল, সেই সুনাম নষ্ট হয়ে যাবে। এবং গ্রামাঞ্চলে আরও বহু লোক অনাহারে মারা যাবে, এ বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নাই। তাই আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে দাবি করছি যে, গ্রামবাংলার মানুষকে বাঁচান, তা হলে কোনরকমে পশ্চিমবাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা যাবে।

**শ্রীসচিনন্দন সাউ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার তথ্য তুলে ধরতে চাই। আপনি জানেন, এই বীরভূম জেলা উদ্বৃত্ত জেলা। আজকে সমস্ত সদস্য গ্রামবাংলার পরিস্থিতির কথা তুলে ধরছেন। আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, এই বীরভূম জেলায় মানুষ কাজ পাচ্ছে না। আপনি জানেন, ময়ূরাক্ষী ক্যানেল প্রকল্প আছে, এবং ময়ূরাক্ষী রাইট এমব্যাঙ্কমেন্ট-এর কাজে ৬০০ শিক্ষিত যুবক, বি এ এবং বি এস-সি পাশ করে কাজ করছে। কিন্তু এ ছাড়াও বীরভূম জেলার অনেক নন-ইরিগেটেড এলাকা রয়েছে। এখানে স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীমের জন্য নলটোর, বানীওর, মঙ্গলডিহি ও জয়দেবপুর এলাকা এম পি প্রণব মুখার্জী সরজমিনে তদন্তে এসেছিলেন। ঐ স্কীমে বলা হয়েছিল সরকারী পরিচালনায় ডেভালপমেন্টের কাজ করা হবে। কিন্তু আমরা দেখছি, স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে ইন্ডাস্ট্রি এলাকাতে কাজ চলছে। আর সেখানে বি এ বি এস-সি পাশ করা ছেলেরা মাটি কাটার কাজ করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি যে, যে জেলা চাষের উপর নির্ভরশীল সেখানে কোন ইন্ডাস্ট্রি নাই, তা হলে সেখানে কৃষি মজুরের কি অবস্থা হবে? বীরভূম জেলার ক্যানেল-বিহীন এলাকা, যথা, মুরারাই, নলকোট, রাজনগর, দুবরাজপুর, ইংলিসবাজার—এই অঞ্চলগুলিতে কৃষি মজুররা কাজ পাচ্ছে না। তাই আমি স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম স্কীমে নন-ইরিগেটেড এলাকাকে ধরার জন্য আপনার মাধ্যমে আমাদের মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশঙ্করদাস পাল:** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে ভারত সরকার কর্তৃক গত ৩১এ জানুয়ারি অ-জ্বালানী কয়লা শিল্প স্বহস্তে গ্রহণ ক'রে যে ঘোষণা জারি করেছেন,

নিঃসন্দেহে তা মূল শিল্প জাতীয়করণের দিকে একটি সুস্পষ্ট অগ্রগতি। আমি এই সিদ্ধান্তকে অভিনন্দন ও স্বাগত জানাই। কিন্তু সঙ্গে সঙ্গে প্রথমত রাজ্যের সর্বত্র যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার প্রতি আমি আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কয়লার যে স্বাভাবিক বাজার চালু ছিল তা নিদারুণভাবে ব্যাহত হয়েছে, কারণ ইদানীং দেখা যাচ্ছে যে, সমস্ত কয়লা আনয়নকারী ব্যবসায়ী সংস্থা কয়লা আনার জন্য শিল্পাঞ্চলে যাচ্ছে, তাদের কয়লা সাপ্লাই না দিয়েই ফেরৎ দেওয়া হচ্ছে। বলা হচ্ছে, বেশ কিছুদিন পরে কয়লা সাপ্লাই দেওয়ার সুষ্ঠু ব্যবস্থা চালু করা হবে। যত দিন এটা সম্ভব না হয় ততদিন কয়লা সরবরাহ বন্ধ থাকবে। ফলে সর্বত্র সাধারণ বাজারে কয়লার সরবরাহ সংকটের সুযোগ নিয়ে অসাধু ও সুযোগসন্ধানী ব্যবসায়ী সাধারণ খুচরা কয়লার দর কুইন্টাল প্রতি আড়াই টাকা বৃদ্ধি করেছে। অতীতের অভিজ্ঞতা থেকে বলতে পারি একবার যে জিনিসের দাম বাড়ে তা আর সহজে কমে না। দৈনন্দিন ব্যবহার্য দ্রব্যের নিত্যনতুন মূল্যবৃদ্ধি সাধারণ গৃহস্থের জীবনে কি দুর্দশা টেনে আনছে তা সহজেই অনুমেয়। আর তা ছাড়া কয়লার সরবরাহের এই ঘাটতি আমার জেলাতে বিশেষ করে বহরমপুর সদর ব্লকে যেখানে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী রাস্তা তৈয়ারির জন্য সরকারী তত্ত্বাবধানে 'ইট' তৈয়ারি করার ব্যবস্থা করা হয়েছিল এবং কাজও অনেক দূর এগিয়ে গিয়েছিল, সেখানে হঠাৎ এই কয়লা সরবরাহ বন্ধ হওয়ায় 'ইট' তৈয়ারির কাজ সম্পূর্ণ বন্ধ আছে। ফলে রাস্তা তৈয়ারির কাজ বন্ধ করে দিতে হয়েছে এবং গ্রামাঞ্চলের যারা বেকার, যারা ইট তৈয়ারির কাজে এবং রাস্তা বানানোর কাজে নিযুক্ত হয়েছিল তারা কর্মচ্যুত। তারা পুনরায় বেকার হল। সুতরাং গ্রামাঞ্চলে বেকারত্ব মোচনের তাগিদে এবং গ্রামীণ অর্থনীতি চালু রাখতে ও সঙ্গে সঙ্গে কয়লা ব্যবহারকারী জনসাধারণকে দাম বাড়ার চাপ থেকে অব্যাহতি দেওয়ার জন্য কয়লার যাতে সুষ্ঠু সরবরাহ ব্যবস্থা পুনরায় এবং অবিলম্বে চালু করা হয় তার ব্যবস্থা করার জন্য আমি রাজ্য মন্ত্রিসভার কাছে, মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য আবেদন জানাচ্ছি।

[1-50--2 p.m.]

**শ্রীতুহিন সামন্তঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, এর আগে কয়েকজন মাননীয় সদস্য টিচার এবং স্কুল-এর ডেফিসিট গ্র্যান্ট-এর ব্যাপার—যেটা ১লা মে, ১৯৭২ থেকে নিয়ে শিক্ষামন্ত্রীর কাছে বক্তব্য রেখেছেন। আমি তাঁর কাছে অনুরোধ করব, তিনি এ বিষয়ে একটা বক্তব্য রাখুন। কারণ আমরা জানি এবং এটাই ইতিহাসের শিক্ষা যে, শিক্ষামন্ত্রীরা যে কথা বলেন তা তাঁরা পালন করেন না।

**ডাঃ জয়নাল আবেদীনঃ** স্যার, আপনি জানেন যে বিধানসভার একটা নিয়ম-কানুন আছে কোথায় কিভাবে বলতে হয়। কিন্তু এরকম খোলা ওপেন চার্জ এখন চলে না—এটা হয়ত উনি জানেন না বলে আপনি ওঁকে একটু বুঝিয়ে দিন।

**শ্রীতুহিন সামন্তঃ** সারা পশ্চিমবাংলার শিক্ষাব্যবস্থা এর সঙ্গে জড়িত আছে। অতএব শিক্ষক সমাজের কাছ থেকে দাবি করছি যে, শিক্ষা মন্ত্রিমহাশয় এ বিষয়ে একটু কিছু ঘোষণা করুন।

**Mr. Speaker:** There is no point of privilege in it.

**শ্রীবলাইলাল শেঠঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে হুগলি জেলার চাষীদের সংকটের কথা বলছি। মাননীয় সদস্যরা অনেকেই গ্রামবাংলার দ্রব্যমূল্য বৃদ্ধি এবং চাষীদের দুরবস্থার কথা উল্লেখ করেছেন। একথাও ঠিক যে, সরকারকেও খাদ্যশস্যের জন্য বিরাট উদ্বেগ প্রকাশ করতে হচ্ছে। আমরাও বুঝতে পারছি খাদ্যশস্যের মূল্য বৃদ্ধি হয়েছে। আমরা দেখেছি তিনটা জেলাকে উদ্বৃত্ত এলাকা বলে ঘোষণা করা হয়েছে। কিন্তু আমরা জানি হুগলি জেলার বিরাট অংশে যেখানে বোরো চাষ হোত সেখানে সেচবিভাগের গাফিলতির ফলে বোরো চাষের জমিতে জল দেওয়া হল না এবং তার ফলে চাষীরা চাষ করতে পারছে না। চাষীরা বীজধান সংগ্রহ করল, কিন্তু সেচ দপ্তর থেকে নির্দেশ দেওয়া হল না কতদিন জল দেওয়া হবে। এ বিষয়ে মন্ত্রিসভাও কোন কিছু করলেন না। অথচ দেখছি বাহিরে থেকে খাদ্য আমদানির জন্য বিরাট

টাকা খরচ করা হচ্ছে। আমার মনে হয় এই মন্ত্রিমণ্ডলী যদি বোরো চাষের জলের ব্যবস্থা করতেন তা হলে ভাল হোত। আমরা জানি এখানে জল নেই। বিহার থেকে ৫৫ পয়সা পার কিউসেক জল পাওয়া যায়। কিন্তু আমাদের সরকার ৩৩ পয়সা বলায় মাত্র ২২ পয়সার জন্য সেই জল পাওয়া গেল না। এর ফলে কয়েকশো একর জমির ধান নষ্ট হবে এবং চাষীরা প্রচুর ক্ষতিগ্রস্ত হবে। আমার মনে হয় চাষীদের দাবির কথা ঠিকমত হয়ত মন্ত্রিমণ্ডলীর কাছে আসে না বলেই তাদের দাবি অগ্রাহ্য হচ্ছে। এমন কি তাদের বোরো চাষের জলের জন্য কোন সঠিক নির্দেশ মন্ত্রিমণ্ডলীর কাছ থেকে আজ পর্যন্ত আসেনি। এ বিষয়ে আমি কৃষিমন্ত্রী, সেচমন্ত্রী এবং এমন কি ভূমি-রাজস্বমন্ত্রী যখন ওখানে যান তাঁর কাছে একটা ডেপুটেশন নিয়ে যাই, কিন্তু আজ পর্যন্ত কিছুই হয় নি। গ্রামবাংলায় চাষীরা টি আর, জি আর চায় না। কিন্তু যে জল পেলে তারা চাষ করতে পারত তাও হল না। সুতরাং পশ্চিমবাংলা সরকার যদি মনে করেন যে, জল দেওয়া যাবে না, তা হলে আমি বলব যে, গ্রামবাংলার চাষীদের আর্থিক অবস্থা ভেঙ্গে পড়বে। সুতরাং এ বিষয়ে মন্ত্রিমণ্ডলীর কাছ থেকে একটা সুস্পষ্ট ঘোষণা দাবি করছি

**শ্রীরবীন্দ্র ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের প্রগতিশীল সরকারের মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয়ের এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে গত ১৯৭১ সালে স্বর্গীয় নেতা হেমন্তকুমার বসুর হত্যার তদন্ত সম্বন্ধে এই বিধানসভায় আমি যে প্রশ্ন রেখেছিলাম মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয় এবং বিধানসভার সদস্যদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, তিনি তদন্ত করে প্রকৃত আসামীর শাস্তির ব্যবস্থা করবেন। কিন্তু আজ ১৯৭৩ সালের ফেব্রুয়ারি মাস হতে চলল, প্রকৃত আসামীকে গ্রেপ্তারের কোন ব্যবস্থা হয় নি। আমি একথা জানি এবং বিধানসভায় জোর গলায় বলতে পারি ঐ তদন্তের ব্যাপারে পশ্চিমবঙ্গের বিশিষ্ট নেতৃবৃন্দ জড়িত আছেন এবং কেন্দ্র থেকে তদন্ত ব্যুরোর সর্বোচ্চ অফিসার এসে পশ্চিমবাংলায় তদন্ত করেছিলেন এবং তিনি এটা বুঝতে পেরেছিলেন এবং কেন্দ্রীয় সরকার তাঁকে ডেকে পাঠিয়েছিলেন এবং সেই তদন্ত রিপোর্ট পশ্চিমবঙ্গের তদানীন্তন মুখ্যমন্ত্রী অজয় মুখার্জীর কাছে জমা দিয়েছিলেন। আমরা মনে করি কেন্দ্রীয় সরকারের সর্বোচ্চ অফিসারের যে রিপোর্ট সেই রিপোর্ট খুললে দেখা যাবে পশ্চিমবঙ্গের বিশিষ্ট নেতৃবৃন্দ হেমন্তবাবুর হত্যার ব্যাপারে জড়িত আছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ হেমন্তবাবুর হত্যার তদন্তের ব্যাপারে পুরাপুরি কোন রিপোর্ট আমরা জানতে পারি নি, প্রকৃত আসামীরা ব্রড ডে লাইটে রাস্তার উপর ঘুরে বেড়াচ্ছে। সেজন্য পশ্চিমবঙ্গের প্রগতিশীল সরকরের মুখ্যমন্ত্রীর কাছে আবেদন তিনি যেন প্রকৃত আসামীদের ধরে শাস্তির ব্যবস্থা করেন কেন এই আসামীদের ধরা হচ্ছে না, এর পিছনে কোন রহস্য আছে কিনা, পশ্চিমবঙ্গের বিশিষ্ট নেতৃবৃন্দ এর সঙ্গে জড়িত আছেন কিনা এই সম্বন্ধে পশ্চিমবঙ্গের পুলিস নীরব কেন? মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয় সেদিন যে দায়িত্ব নিয়েছিলেন সেই দায়িত্ব পালন করেছিলেন কিনা সন্দেহ আছে। আমাদের ফরোয়ার্ড ব্লকের নেতা নানু ঘোষ এই সম্বন্ধে মুখ্যমন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছিলেন যে, হেমন্ত বসুর হত্যার তদন্ত করে আসামীর শাস্তির ব্যবস্থা যদি না করা হয়, তা হলে তিনি অনশন করবেন। মুখ্য মন্ত্রিমহাশয় এই সম্বন্ধে কতটুকু তদন্ত করেছেন, প্রকৃত আসামীকে গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করেছেন কিনা সেটা জানতে চাই। হাউসের মধ্যে একথা আমি জানাতে বাধ্য হচ্ছি স্বর্গীয় নেতা হেমন্ত বসুর হত্যার তদন্ত এখনই যদি না হয়, তা হলে পশ্চিমবাংলার বুকে যে আন্দোলন হবে সেই আন্দোলনের জন্য দায়ী হবেন পশ্চিমবঙ্গের প্রগতিশীল সরকার এবং তার মন্ত্রিবৃন্দ। সেজন্য আমার অনুরোধ কেন্দ্রীয় সরকারের তদন্ত ব্যুরোর সর্বোচ্চ অফিসার তদন্ত করে যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্ট তদানীন্তন মুখ্যমন্ত্রী অজয় মুখার্জীর কাছে আছে, সেই রিপোর্ট দেখে প্রকৃত আসামীদের গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করুন।

[2·00—2·10 p.m.]

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিয়ারি নিয়ে নেবার পর গত ১লা ফেব্রুয়ারি থেকে কয়লার দাম বেড়েছে। আপনি জানেন এবং মাননীয় সদস্যরাও জানেন যে, ভারতবর্ষে সবচেয়ে বেশী কয়লা উৎপাদিত হয় বর্ধমান জেলার রানীগঞ্জ কোলফিল্ডে। কথায় আছে আলোর পাশেই অন্ধকার। আমাদের বর্ধমান শহরের অবস্থাও হয়েছে ঠিক তাই—অর্থাৎ বর্ধমান শহরেই

কয়লা পাওয়া যাচ্ছে না। শুধু তাই নয়, যে কয়লার দাম ছিল ৩ টাকা ৬০ পয়সা, আজকে বর্ধমান শহরে ৬ টাকা থেকে ৮ টাকা প্রতি মণ কয়লা বিক্রি হচ্ছে। আজকে এই যে কয়লা পাওয়া যাচ্ছে না এটা যদি ২-১ দিনের অসুবিধা হত, তা হলে আমি বিধানসভার সময় নষ্ট করতাম না। কিন্তু আমি জানি, এর পেছনে একটা বিরাট চক্র রয়েছে। যারা কয়লা খনি নিয়ে নেবার বিরোধী ছিল তারা আজকে মাথা তুলেছে এবং এই কলিয়ারি যাতে রাষ্ট্রীয় ক্ষেত্রে না থাকে তার ব্যবস্থা করছে। সেইজন্য বলছি অবিলম্বে যদি পশ্চিমবঙ্গ সরকার, কেন্দ্রীয় সরকার বা তাঁদের যে কাস্টোডিয়ান আছে তাঁদের সামনে এই বিষয়গুলো তুলে ধরে এর প্রতিকার না করেন, তা হলে কলিয়ারি অধিগ্রহণ ব্যবস্থা বানচাল হয়ে যাবে। আমরা জানি প্রচুর কয়লা জমে রয়েছে অথচ সাধারণ মানুষ কয়লা পাচ্ছে না। এর পেছনে একটা রহস্য আছে এবং সেটা হচ্ছে পুরাণ কয়লা খনির মালিকরা যেসমস্ত কন্ট্রাকটরদের কয়লা দিয়েছিল তারা সেই কয়লা ব্যবসাদারদের দিচ্ছে না এবং বেশী দামে বিক্রি করছে। কাজেই আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি যে, অবিলম্বে পুরাতন কনট্রাকটরদের কনট্রাক্টগুলি বাতিল করা হোক। আমার দ্বিতীয় নম্বর আবেদন হচ্ছে প্রত্যেকটি কলিয়ারিতে সেলস ডিপো খুলে তাড়াতাড়ি কয়লা বিক্রির ব্যবস্থা করা হোক। তার পর কলিয়ারির চাহিদা অনুযায়ী বিভিন্ন জায়গায় যেখানে ওয়েব্রিজ নেই সেইসমস্ত চালু না হওয়া পর্যন্ত ফিতার মাধ্যমে মেজারমেন্ট করার ব্যবস্থা চালু করা হোক কলিয়ারিতে। এইসমস্ত ব্যবস্থা যদি না করা হয়, তা হলে এই কলিয়ারি নিয়ে নেবার ব্যাপারে জনসাধারণের মনে একটা বিরূপ প্রতিক্রিয়া দেখা দেবে। এই ব্যাপারটা কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিতে আসবে, না পাবলিক আন্ডারটেকিং-এ আসবে আমি জানি না। আমি সেইজন্য বিশেষ করে চিফ মিনিস্টারের দৃষ্টি এই দিকে আকর্ষণ করছি।

**শ্রীশীষ মহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ২৪-পরগনা জেলার আগড়পাড়া থানার মিউনিসিপ্যালিটি এলাকার একটা বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ২৪-পরগনা জেলার খড়দহ থানার পানিহাটি মিউনিসিপ্যালিটির আগড়পাড়া অঞ্চলে কুসুমপুর গ্রামে গত ১০ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে সন্ধ্যার সময় আর এস পি-র কতগুলি কর্মী বর্তমান নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধির প্রতিবাদে এবং বেকারসমস্যা সমাধানের উদ্দেশ্যে একটা পথসভা করছিল। মিটিং বেশ শান্তিপূর্ণভাবে চলছিল, কিন্তু কিছুক্ষণ পর দেখা গেল কতগুলি যুবক তারা নিজেদের এই পরিচয় দেয়নি যে তারা নব কংগ্রেসের দলভুক্ত। সেখানে এসে তারা এই সভার উপর হামলা চালায় এবং চেঁচামেচি করে, তাদের মারে এবং আহত করে। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি জানতে চাই যে, আমরা কি জঙ্গলের রাজত্বে বাস করছি না মানুষের রাজত্বে বাস করছি। ভারতীয় সংবিধানে যে মৌলিক অধিকার দিয়েছে যে, সাধারণ মানুষের সভাসমিতি করবার অধিকার তা আজকে হরণ করা হচ্ছে। আমি জানি না, এটা কোন মন্ত্রিমহাশয় দেখবেন সেটা আমার জানা দরকার।

**Shri Tapan Chatterjee:** On a point of personal explanation . ... .........

**Mr. Speaker:** Please take your seat. This does not come within the purview of a personal explanation as he does not mention your name.

**Shri Kumar Dipti Sen Gupta:** On a point of orde. Though his name is not mentiond he has been dragged in in view of the fact that he has mentioned his associates. To degenerate his associates is to degenerate their MLA and here such a point of personal explanation comes in.

**Shri A. H. Besterwitch:** On a point of order. My friend has not mentioned his name. So how can this point of order arise? He can express certain things, they can express certain things. So, the question of personal explanation does not arise. There is nothing in the Rules of Procedure and Conduct of Business to show that he can stand up and offer a personal explanation.

**Shri Kumar Dipti Sen Gupta:** Sir, if I say RSP people are all bad people then a point of personal explanation comes in. Here this case is also exactly the same.

(Shri Tapan Chatterjee again rose to speak.)

**Mr. Speaker:** Don't be so sensitive. Please take your seat.

[2-10 - 2-20 p.m.]

When he has not mentioned the name of any particular person but only a vague and general allegation without pin-pointing any person has been made I think in such cases the question of personal explanation does not arise.

**Shri Abdul Bari Biswas:**

অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার মাননীয় সদস্য শীস মহম্মদ মহাশয় তাঁর বক্তব্য রাখার সময় যদিও এই হাউসের কোন সদস্যের নাম করেন নি, তথাপি একটি সংস্থা বা সংগঠনের নাম করেছেন। তিনি বলেছেন যুব কংগ্রেসের ছেলেরা, যুব কংগ্রেসের লোকেরা। এই বলে তিনি যুব কংগ্রেস সংগঠন বা সংস্থার প্রতি অ্যাস্পার্শন করেছেন। যুব কংগ্রেসের ছেলেরা পোস্টার নিয়ে এসেছিল কিনা বা ব্যাজ ধারন করে এসেছিল কিনা, এই সমস্ত কথার কোন উত্তর নাই, অথচ তিনি যুব কংগ্রেসের ছেলেদের নাম করেছেন।

**Mr. Speaker:** Shri Biswas, you are a senior member of this House and you know that names of political parties or organisations are mentioned on the floor of the House. If you look to the proceedings of the last 20 years you will find that on hundreds of occasions the members in their speeches mentioned the names of political parties without mentioning or insulting any particular individual. So, I think in this case question of personal explanation does not arise. I think mentioning the name of any political party should be avoided and at the same time we should not be so much sensitive about this. I also request the honourable members not to make any vague or general aspersion against any political party or person.

Now, I call upon Shri A. H. Besterwitch.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, through you I bring to the notice of the Treasury Benches and particularly the Minister concerned to a telegram which I have received from Birpara Surugaon Tea Garden which states that starvation amongst workers there is going on because they are not getting any ration or wages for over three months. I request that Government should intervene in the matter. There was a discussion with the Assistant Labour Commissioner regarding tea gardens at Jalpaiguri and it was decided that without his permission tea would not be lifted. Sir, 23 thousand kgs. of tea are still lying in the garden and so I request the Government to see that tea is immediately sold in the market and the sale-proceeds paid to the workers without any further delay. I hope this action will be taken by the Government immediately. The State Labour Minister, who is not here now, is in the know of all these things. I request him through you to take up this issue immediately.

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় স্পীকার মহাশয়, ২৪-পরগনা জেলার ব্যারাকপুর মহকুমার জগদ্দল থানার ভাটপাড়া মিউনিসিপ্যালিটি এলাকায় গত ১০ই ও ১১ই ফেব্রুয়ারি তারিখে বামপন্থী দলের ২৬টা সংগঠনের বেকার-বিরোধী আন্দোলনের কনভেনশন হবার কথা ছিল। সেই উপলক্ষ্যে স্থানীয় কর্তৃপক্ষ মাইকের পারমিশনও আমাদের দিয়েছিলেন। এলাকাটি শান্তিপূর্ণ থাকা সত্ত্বেও, কোন হাঙ্গামার নজির না পেয়েও হঠাৎ সেই কনভেনশন যাতে স্তব্ধ করা যায়, তার জন্য ব্যারাকপুরের মহকুমা শাসক ১৪৪ ধারা জারি করে দিলেন। সেই কনভেনশনে ১১ই তারিখে বামপন্থী নেতৃবৃন্দ সর্বশ্রী যতীন চক্রবর্তী, জ্যোতি বসু, সুবোধ ব্যানার্জী প্রভৃতির সেখানে বক্তৃতা করবার কথা ছিল। এলাকাটি সম্পূর্ণ শান্তিপূর্ণ থাকা সত্ত্বেও সেখানে হঠাৎ ১৪৪ ধারা জারী করে মানুষের গণতান্ত্রিক অধিকারকে খর্ব করা হয়েছে। আপনার

মাধ্যমে বর্তমান সরকারের দৃষ্টি সেইদিকে আকর্ষণ করতে চাই। সামান্য যেটুকু গণতান্ত্রিক অধিকার মানুষের সভাসমিতি, মিছিল ইত্যাদি করবার অধিকার কেড়ে নেওয়া হচ্ছে। কিছুদিন আগে আপনি জানেন মুর্শিদাবাদ জেলায় বামপন্থী কৃষক সংগঠনের সম্মেলন হবার কথা ছিল, হয়েছেও। কিন্তু হঠাৎ ১৪৪ ধারা জারী করে দেওয়া হলো। এটা কি গণতন্ত্র? একটাকে কি গণতন্ত্র বলে? ও'রা বলেন ভারতবর্ষের পবিত্র গণতন্ত্র! ভারতবর্ষের সংবিধানে যে অধিকার দিয়েছে, সেই পবিত্র অধিকারকে তাঁরা কিভাবে খর্ব করছেন—কোন হাঙ্গামার নজির না থাকা সত্ত্বেও। আমাদের বামপন্থী নেতৃবৃন্দ ম্যাজিস্ট্রেট সাহেবের সঙ্গে যোগাযোগ করলে তিনি বললেন ১৪৪ ধারা জারী সম্বন্ধে তিনি কিছু জানেন না। তাই বর্তমান মন্ত্রিসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই—এইরকম ছোটখাট অনেক ঘটনা ঘটেছে, যার ইতিহাস বা নজির খুঁজে পাওয়া যায় না। আমরা দিনের পর দিন রাস্তাঘাটে বেরুতে পারছি না।

(হ্যা, হ্যা, হ্যা—কংগ্রেস পক্ষ থেকে)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রীদের দৃষ্টি এদিকে আকর্ষণ করতে চাই।

**Shri Abdul Bari Biswas:** On a point of order, Sir.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশে নাকি আইনশৃঙ্খলা নাই, অশান্তি ঘটছে, তাঁরা রাস্তাঘাটে চলতে পারছেন না। তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই বিগত ১৯৭২ সালের আগের কথা—যখন দেশে ঘোর অরাজকতা চলছিল, নারী ধর্ষণ, নারীর প্রতি অত্যাচার, গহনা ছিনতাই নিত্য নৈমিত্তিক ঘটনা ছিল। আজকে আর সেই দিন নাই। আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে বলে তাঁরা আজকে নিরাপদে এই বিধানসভায় এসে ঢুকে এইসব বাজে কথা বলতে সাহস পাচ্ছেন। সেই দুর্দিনের অবসান ঘটেছে, ঘটবে। আর উস্কানি দিয়ে কোন গণ্ডগোল করা যাবে না।

**Mr. Speaker:** Mr. Bari, please take your seat. It is not a point of order.

[2-20—2-30 p.m.]

## GOVERNMENT BUSINESS

### LAYING OF ORDINANCES

#### The West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Ordinance, 1972

**Shri Ajit Kumar Panja:** Sir, I beg to lay the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XIII of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

#### The Bengal Co-operative Societies (Amendment) Ordinance, 1972

**Dr. Zainal Abedin:** Sir, I beg to lay the Bengal Co-operative Societies (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XIV of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

#### The West Bengal Estates Acquisition (Amendment) Ordinance, 1972

**Shri Gurupada Khan:** Sir, I beg to lay the West Bengal Estates Acquisition (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XV of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

#### The Calcutta Metropolitan Water and Sanitation Authority (Amendment) Ordinance, 1972

**Shri Sankar Ghose:** Sir, I beg to lay the Calcutta Metropolitan Water and Sanitation Authority (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XVI of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Sri Aurobindo Memorial (Amendment) Ordinance, 1972

**Shri Gyan Singh Sohanpal:** Sir, with your permission, I beg to lay the Sri Aurobindo Memorial (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XVII of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Wakf (Amendment) Ordinance, 1972

**Shri Siddhartha Shankar Ray:** Sir, I beg to lay the Bengal Wakf (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XVIII of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Murshidabad Estate (Trust) (Amendment) Ordinance, 1972

**Shri Abdus Sattar:** Sir, I beg to lay the Murshidabad Estate (Trust) (Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XIX of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Land (Requisition and Acquisition) (Second Amendment) Ordinance, 1972

**Shri Gurupada Khan:** Sir, I beg to lay the West Bengal Land (Requisition and Acquisition) (Second Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XX of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Motor Vehicles (West Bengal Amendment) Ordinance, 1972

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to lay the Motor Vehicles (West Bengal Amendment) Ordinance, 1972 (West Bengal Ordinance No. XXI of 1972), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Co-operative Societies (Amendment) Ordinance, 1973

**Dr. Zainal Abedin:** Sir, I beg to lay the Bengal Co-operative Societies (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. I of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Excise (Amendment) Ordinance, 1973

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to lay the Bengal Excise (Amendment) Ordinance, 1973 (West Bengal Ordinance No. II of 1973), under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### Administration Report of the Undertaking of the Calcutta Tramways Company Ltd. for 1971

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to lay the Administration Report of the Undertaking of the Calcutta Tramways Company Limited for 1971 along with Audited Statement of Accounts for 1970.

### Annual Report of the West Bengal Khadi and Village Industries Board for 1965-66

**Dr. Zainal Abedin:** Sir, I beg to lay the Annual Report of the West Bengal Khadi and Village Industries Board for the year 1965-66.

## Discussion on Governor's Address

**Mr. Speaker:** Shrimati Nurunnesa Sattar already moved a motion of thanks on the 9th February, 1973. I have received nine notices of amendment to the motion which are in order. I now call upon Shri A. H. Besterwitch to open the discussion

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, being an old member of this House, I find that the seat occupied by another old member is vacant. I refer to the late Hemanta Kumar Basu. He was murdered before the 1971 elections, but unfortunately, the culprit has not been punished—neither any enquiry was held nor any report was placed on the table of this House. He was held in such high estimation that the Chief Minister said that there will be an enquiry and the culprits will be punished. It is unfortunate, Sir, being an old leader he had no enemies, still he was murdered and everyone is silent. What is this? Is it democracy?—I want to know. I think, everyone will agree witn me that if such things happen in future too, no action will be taken by this Government. So, I request, through you Sir, the Chief Minister that he should make an enquiry and that enquiry report should be placed on the table so that every member receives a copy of that report and sees what is there in it.

[2-30—2-40 p.m.]

Now, Sir, as for our coming here, one might think it peculiar as to why we the members of the R.S.P. have joined this House. In the papers and in various public utterances we have stated—our party has stated—as to why we had boycotted the Assembly and why we have now come to the Assembly. With all that, I think this House will surely want to know further reasons for our coming here. Sir, we have come here—the three musketeers—and we see that the cannons are on the left of us and the cannons are on the right of us and in front too—volleys of thunder. We know that we will be insulted, assaulted or even murdered too. We have come with all these things in our mind to face it and to face it to the bitter end if it be.

Sir, this Assembly has been formed. How? Well, it was by rigging, it was known to everybody and even accepted by the Government side, but it was not only the rigging that had kept our party out of the House. Till March, when the Government was formed, people were terrorised; the left political parties and the workers were also terrorised. They were assaulted and murdered Even today there are lots of left party workers away from Calcutta. People, living in Calcutta, have gone out, and people, living out of Calcutta have come in. As my friend and colleague has just now said that even on the 10th of this month, an incident occurred.

About unemployment and rise in prices, if my party members hold meetings and shout your own slogans they are assaulted. This, I think, is not desirable. In Calcutta your party workers are giving slogans regarding price rise and unemployment, but if my party members hold street corner meetings on the same subject why they should be assaulted? What is the reason? The reason is, you are against my party. You are making mockery of the price rise and the employment business. Your party can shout slogans but if any other party does it, it will be assaulted. Now Sir, we have come to the Assembly not to be mistaken that there was no reason. There are various reasons. Sir, the Governor has, of course, expressed in his speech that peace and tranquility has come back to our State. Unfortunately, I for one cannot agree with this. If peace and stability has come, for whom? Can you say, it is stability of the poorman in the street? Has he got this stability?

You can say it is stability of the graveyard for the poor. Now, Sir, we have got to see to the great shouts of Mr. Siddhartha Shankar Ray on the state of unemployment. Sir, just before his Malda election, he stated that there would be employment for a lakh at Haldia. Was there any employment there, Sir? Again, there was a call for 17 thousand applications for employment. There were three and a half lakhs applications—I do not know whether that is a fact—with one-rupee postal attached so that Rs. 3½ lakhs was received by the State Government. Then again the poor unemployed people who were sending these applications had spent another rupee 1 and 8 annas for registration. Under registered covers all those applications came and another five lakhs of rupees was the income to the Government of India. But I want to know one thing, and I think the House should also want to know that. (Noise and interruptions) Sir, for registered covers, Rs. 5½ lakhs goes to the Government of India Well, these poor educated and unemployed boys are searching for employment and whose money is it that they are spending? It is the money of their fathers, mothers, brothers and sisters that is coming and still Mr. Siddhartha Shankar Ray himself is giving employment to these 17 thousand people. Then, Sir, he made another statement that forty thousand people will be employed before December 31. If you cannot provide these unemployed people with employment, why this bluff? I call it simply a bluff. Of course, Mr. Siddhartha Shankar Ray is in the habit of giving it. He does not know what he says at times. When he was in the Opposition, he was saying such things during the time of late Dr. Bidhan Chandra Roy and even during the time of Mr. Prafulla Chandra Sen—he is in the habit of giving bluff. But now he is in a responsible position and such bogus statement by a Chief Minister should not have been made. Then, Sir, I heard another thing—I do not know whether that is a fact. Some of the boys came to me and said that every M.L.A would recommend thirty applications. I do not know whether this is a fact. They came to me and said like that. I said that I did not believe it and I did not want to recommend anybody because I cannot see how in this vast unemployment position the fate of all those applications will be decided. Only one or two boys—one a B.Sc. and another with Agricultural Science Degree—I recommended, and I know what has happened to all those applications Well, all those applications have been kept in a bundle, and not opened as yet.

(**Shri Siddhartha Shankar Ray:** Question.)

(Noise and interruptions)

**Shri Kumar Dipti Sen Gupta:** On a point of order, Sir. Has he gone there and seen under the table the bundles? From where he has got the information?

[2-40—2-50 p.m.]

**Shri A. H. Besterwitch:** Unemployment position is such that if this Government cannot tackle it, such declarations should not be made. You have got 8 millions of unemployed and now there will be some more. How are you going to provide them? I would have been very happy if the boys who worked in the camps during Bangladesh refugee movement could be given employment in these posts. They are very much in distress today. But he has not done that too. Today we are having the budget session and the budget will be placed before the House soon. Government has talked about employment in a very leisurely manner. It is just like old wine distributed in a new bottle to the people, I should say.

Regarding food, sitting in the villages we hear a lot of things. Sometimes we hear there is bumper crop and plenty of food is there and, sometimes we hear, there is nothing in the ration shops. Sir, Government of India knew

there would be scarcity of food in India, leave alone Bengal, but they had always a view that somehow or other they would be able to pass over these things. And now, we are running about with beggar's bowl in our hand for food. Today, they are blaming the left parties for various things. But are the left parties to be blamed if you cannot give ration in the ration shops? Are they to be blamed because there is no sugar or wheat? Are they to be blamed if there is no dal and mustard oil in the ration shops? This is your fault. You are not doing things in a proper way. You may say, at the time of U.F. Government lot of things happened—U.F. Government did lot of things which should not have been done. My friend, Mr. Kashi Kanta Maitra, is not here—I think in 1964 when the FCI business came before the Assembly —Mr. Siddhartha Shankar Ray knows—he was sitting in the Opposition Bench in the left corner—I was dead against this proposal. I said, Bengal should not pass a thing by which the FCI will have the upper hand and Bengal will starve. Has not it been proved? Your dal is rotting, your wheat is rotting, everything is rotting. You are not getting rice. They want higher price from you. I think then my friend, Mr. Kashi Kanta Maitra, sitting behind me, supported me. Today he is a Minister. He is also the Food Minister.

He knows exactly how the shoe is pinching. Can he deny this? He is running about from pillar to post to supply food to West Bengal. Even today Congress may be in the Centre, may be in West Bengal but the Centre will not help West Bengal because they know you full well. They will crush you with the CRP. During the regime of Dr. B. C. Roy and during the regime of Prafulla Sen I said this and even today I am saying this that you are not a good child of the Centre; you are a step-child. West Bengal is a step-child. We have seen Siddhartha Babu's speech. He expressed the very same thing during the time of Prafulla Sen and Dr. Roy. Unfortunately the new members are unable to have access to those previous proceedings as they are not printed. This Government or the U.F. Government or any Government from 1965 are not printing the proceedings. During the regime of U.F. Government, I had a fight with them regarding printing of proceedings. We were told that there would be a press in the Assembly House but this has not come into existence. You are talking about Centre and various other things. Centre will not help you at all. You may hammer your head against the stones. You might say 'No'. You might say I might be misinformed or I might have misunderstood the thing. You might say that I am a person who wants to fight is away from the Centre. You might say all these things. But this is my experience. It is only on this issue I left Congress. I saw West Bengal was never looked into. North Bengal was absolutely neglected. Nobody took any initiative of it. On this issue I left Congress. It is no use of being a member where you have got to say, huzoor, sir. The Leader of the House is well matched because he is a very good barrister and knows ways and tricks of things. Now, regarding industry, what have you got to say? You can say that during U.F. regime so many industries were closed and we have opened them. But now how many of your industrial workers are going out of employment? I have just received a letter—I think I have got it with me—saying that about four thousand people are out of employment. This is all over a lock-out. Tea gardens are under lock-out. My friend Mr. Bhattacharya knows it. It is no use blaming the U.F. Government. You are doing the same thing today.

[2-50—3-00 p.m.]

Sir, it has been said that Rs. 42.87 crores would be available from the Government of India for the State annual plan for 1972-73 and it has also been stated that the size of the annual plan for 1973-74 has been raised to over

Rs. 90 crores. I do not know what industry will be opened in West Bengal with 90 crores. Sir, not a single industry has been opened during the last one year with 42.87 crores. This is the state of affairs.

Now, it has been admitted that the products of West Bengal, i.e., iron and steel, are sold at cheap rate all over India but for our cotton mills you have got to purchase cotton from Bombay at a higher cost than what Bombay mills purchase. This is what is going on—you sell your products at cheap rate whereas you purchase cotton at a high rate.

Now, let me come to my own area. Governor has been very kind enough to state in his speech that some tea gardens are going to be taken over by the Government. But are the Government going to take over the gardens without paying them comepnsation? The Governor's speech does not say anything about it. It has been said that tea gardens are going to be taken over and a suggestion has come from the State Labour Minister which you are going to discuss on the 16th. But I cannot understand one thing that why at this moment people are starving in the tea gardens. For instance, at Surugaon, Hili and some other places the management is simply sucking the blood of the tea garden workers and they are enjoying in Calcutta. Every year this is happening. I am a son of tea garden and I know where the shoe pinches. The tea planters have no mercy for the workers who are working without food and without wages but if the workers go on strike immediately they are taken into jails. The management always exploits. The workers of Surugaon Tea Company are not getting wages for the last three months. This Surugaon Tea Estate was one of the best tea gardens in the whole of Dooars during the time of Andrew Yule. But from the time the present management, e.g., P. C. Bhatia & Co., has taken it over the condition has become worse. This management has never kept a permanent manager—always an acting manager with a chabi with him and he has cheated the workers' provident fund money to the extent of Rs. 7 lakhs. He is cheating the State Bank of India by 6 lakhs of rupees. He is cheating the Tea Board by about two lakhs of money and when conciliation is called everytime he pretends sick. What is it? He says he is down with bloodpressure. But he is seen in the streets of Calcutta. He is seen moving in the trams and buses in Calcutta. Twenty-three cases are pending against him. In Calcutta there are cases pending against him but he does not attend. He cannot go to Jodhpur, he cannot go to Rajasthan because he is afraid of being arrested. But he is moving in Calcutta as a free man. He has got in the name of Surugaon Tea Co. accounts in the State Bank of India. He has also accounts in his personal name in many other banks and you will be surprised to hear that he has got an account in his father's name in the Sterling Bank. He has got shares with various Governments and recently I have heard that in Terana Estate he has a share of 12 to 13 lakhs. A man of this description is moving in the streets robbing the exchequer and robbing even the revenue of Government of West Bengal. In Kacharia Tea Garden he had also got a share. This garden has been taken over by the Government of Assam. He has another garden in Assam. Such a thing is going on. He is cheating everybody, robbing everybody. So I would request the Government to do something immediately for the poor workers who are without pay and without ration but they are working. Sir, I would say that when I speak I speak bothways and I wish that this Government will listen to 73 years old man. The promises they give should be fulfilled immediately. Otherwise, I am certain you are sitting on the volcano or on a cake of powder. I told these things many times, at the time of Shri Profulla Chandra Sen when he was Food Minister.

[3-00—3-10 p.m.]

Sir, the hungry people cannot wait for promises only. You will agree with me that there are promises and promises but my stomach cannot stand any

longer. At the same time, sir, I appeal to my young friends here to see to it that the Government moves in the proper direction so that the unemployed people get what they were promised and can live peacefully and happily. Though I am not amongst yourself still this is my appeal to you. You are new in this Assembly and you will have to be conversant with the rules and regulations of this Assembly as to how it works. You must also see as to how the main machinery works. This is what I said also when the U.F. Government was there. I think, many of our old comrades who are on the other side now, know that I had no truck with anybody--I spoke what was right and I did not speak what was wrong. At one time when Ajoy Babu was the Irrigation Minister in Shri P. C. Sen's Government he had the occasion to know that. When he was the Chief Minister I did not bother him but I bothered every other Minister because it was more or less a left Government viz., U.F. Government, and if other Ministers, did not do their duties I did not waste my time and I used to tell them what they should do. Siddhartha Babu also knows that on a certain occasion I placed a privilege motion against my leader Jatin Chakravarty. So I have no truck with anybody. We may belong to the same party but when we see that the members do not work properly I do not spare them. So, with these words, I request that the Government will take a note of what I have said regarding the tea gardens. I know that my friend Shri Bhattacharyya is going to sit on the 16th and that he has been advised a lot regarding the Birpara Tea Estate. We will certainly go and meet but what is going to be done by the Government for these people who are hungry for the last three months? The Government should immediately take up this issue as the District Magistrate cannot do it. Once they do it in Surugaon Tea Estate, viz., seize the tea, sell it and pay to the workers it would be better. But that man has made a litigation against the District Magistrate. It is unfortunate and even Siddhartha Babu will not stand for the Government to fight it back and the Government will lose and that is why the Deputy Commissioner is afraid to take this risk So, I hope that you gentlemen sitting in the Treasury Bench should be more alert about this fact and will take up this issue in right earnest so that these workers do not die of starvation because this will be a burden on your shoulders Thank you.

**Mr. Speaker:** Mr. Besterwitch, have you moved your amendment?

**Shri A. H. Besterwitch:** I have not got it even. It should be taken as moved.

**Mr. Speaker:** The amendment of Shri A. H. Besterwitch is taken as moved. The House stands adjourned for 20 minutes.

(After adjournment)

**Shri Saroj Karar:**

মাননীয় স্পীকার মহাশয়, আপনি আমাদের ক্যান্টিনের যে লিস্ট দিয়েছেন, সেই লিস্ট দেখে আজকে আমি ক্যান্টিনে গিয়েছিলাম। ক্যান্টিন থেকে আমি কিছু খাবারের নমুনা নিয়ে এসেছি, আপনি দয়া করে এই খাবারের দাম যাচাই করে দেখবেন। স্যান্ডুইচের দাম করেছে ৪ আনা। এইরকম দামে খাবার যদি অ্যাসেম্বলীর মেম্বারদের দেওয়া হয়, তা হলে আমাদের প্রত্যেকের খেতে কত টাকা লাগে সেটা বিবেচনা করার জন্য আমরা আপনার কাছে আবেদন রাখব। আমি আপনার কাছে খাবারের এই নমুনা নিয়ে যাচ্ছি।

(Some samples were presented to Mr. Speaker)

**Mr. Speaker:** Honourable members, I will look into the matter. I now call upon Shri Kumar Dipti Sen Gupta to speak.

[3-30—3-40 p.m.]

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্তঃ** মিঃ স্পীকার, স্যার, বিগত এক বছরের ইতিহাসের ঝরাপাতা উল্টিয়ে ফেলে আসা দিনগুলির দিকে তাকিয়ে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাচ্ছি। আমি সমর্থন জানাচ্ছি ১৪ কোটি টাকার পাম্প সেট কৃষকদের বিতরণের জন্য, আমি সমর্থন জানাচ্ছি গ্রামবাংলার প্রায় প্রতিটি গ্রামে তৃষ্ণা নিবারণার্থে হাজার হাজার টিউবওয়েল দেওয়ার জন্য, আমি সমর্থন জানাচ্ছি বন্ধ কলকারখানা খুলে ১ লক্ষ শ্রমিকদের কর্মসংস্থান করে দেওয়ার জন্য, আমি সমর্থন জানাচ্ছি দেড় হাজার গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়ার জন্য, আমি সমর্থন জানাচ্ছি ৩৬ হাজার একর জমি ভূমিহীন কৃষকদের হাতে তুলে দেওয়ার জন্য, আমি সমর্থন জানাচ্ছি পরিবহণ ব্যবস্থার অভূত উন্নতির জন্য, আমি সমর্থন জানাচ্ছি হাসপাতালে অ্যাডমিনিস্ট্রেসান নামক বস্তুটিকে অনুপ্রবেশ করানর জন্য, আমি সমর্থন জানাচ্ছি রাস্তাঘাট তৈরির একটা বিরাট প্রচেষ্টার জন্য, আমি সমর্থন জানাচ্ছি ২৩ কোটি টাকার রিলিফ গ্রামবাংলার মানুষের হাতে পেঁছে দেওয়ার জন্য, আমি সমর্থন জানাচ্ছি মৃতপ্রায় কো-অপারেটিভগুলির প্রাণ সঞ্চারের জন্য, আমি সমর্থন জানাচ্ছি দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডে যেখানে ৩৬ লক্ষ টাকা লোকসান হত সেই লোকসান কমিয়ে ৩ লক্ষ টাকায় সীমিত করার জন্য। আজ উত্তরবঙ্গে ঝাড়মোস গ্রাম আর এস পি-র একটা শক্ত ঘাঁটি, সেখানে আর এস পি-র কিছু কর্মী জীবন দিয়েছেন, শহীদ হয়েছেন, সেই শহীদদের অমর আত্মার প্রতি আমি শ্রদ্ধা নিবেদন করতে চাই। সি পি এম-এর খুনের রাজনীতির জন্যই এইসমস্ত সহজ সরল জীবন গেল। রাজ্যপালের ভাষণের প্রতি সমর্থন শুধু আমার নয়, সেই শোকসন্তপ্ত পরিবারবর্গ, সেই সমস্ত আর এস পি-র কর্মীদের শহীদদের পিতামাতা তাঁরাও সমর্থন জানাবেন রাজ্যপালের এই ভাষণকে।

এই ভাষণকে সমর্থন জানাচ্ছে গ্রামের কৃষক, ক্ষেত মজুর এবং রাস্তার মানুষ। আজকে এই সীমিত অর্থের মধ্য দিয়ে চলা সত্ত্বেও গ্রামবাংলার যেভাবে উন্নতি শুরু হয়েছে তা পশ্চিমবাংলার ইতিহাসে বিরল। কাজেই এই অনাহারক্লিষ্ট এবং নিপীড়িত গ্রামবাসীদের পক্ষ থেকে এই সরকারকে এবং এই ভাষণকে কোন্ ভাষায় সাধুবাদ জানান যায় সেটা আমার জানা নেই। আজকে পশ্চিমবাংলায় আর ধ্বংস নয়, এখানে সৃষ্টির নূতন খেলা, নূতন যজ্ঞ শুরু হয়েছে। একে যদি সম্পূর্ণ করতে হয় তা হলে আমাদের প্রোগ্রেসিভ ডেমোক্রেটিক অ্যালায়েন্স-এর প্রত্যেকটি সভ্যের একটা পবিত্র কর্তব্য এবং দায়িত্ব রয়েছে। এই অ্যালায়েন্সের যাঁরা সভ্য তাঁদের কাছে আবেদন জানাচ্ছি এই বিরাট কর্মযজ্ঞে ঝাপিয়ে পড়ে পশ্চিমবাংলার মায়েদের চোখের জল মুছিয়ে দিতে হবে। আমি এই প্রসঙ্গে সোসালিজমে যাঁরা বিশ্বাসী বা সোসালিজমের বন্ধনে যাঁরা আবদ্ধ সেই সর্বভারতীয় নেতাদের বলছি আপনারা আমাদের এই অ্যালায়েন্সে ফাটল ধরাবেন না। আপনারা যাঁরা সর্বভারতীয় নেতা রয়েছেন তাঁরা পশ্চিমবাংলার ব্যাপারে নাক গলাবেন না। আজকে সিদ্ধার্থশংকর রায় শুধু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নন, তিনি শুধু কংগ্রেসের একজন নেতা নন, তিনি শুধু ব্যারিস্টার নন, তিনি একজন সর্বস্বত্যাগী পথের পথিক। বহু মানুষের ক্রন্দনরোল এই সরকার দূর করেছেন, বহু দুস্কৃতকারী এই সরকার বিনাশ করেছেন। আজকে পশ্চিমবাংলায় যে নূতন ইতিহাস রচিত হয়েছে সেটা ভবিষ্যত বংশধররা যখন পড়বে তখন তারা আমাদের এই মুখ্যমন্ত্রীকে বলবে, হি ইজ এ লিডার অব দি পিপল, অ্যান্ড লিবারেটর অব ওয়েস্ট বেঙ্গল, চ্যাম্পিয়ান অব দি কজ অব সোসালিজম। আজকে আমার নিবেদন, আমাদের এই ডেমোক্রেটিক অ্যালায়েন্স দীর্ঘজীবী হোক। আমরা যেন একথা বলতে পারি আমাদের অ্যালায়েন্স চলছে, অ্যালায়েন্স চলবে। আজকে আমরা পশ্চিমবাংলায় উন্নতির একটা সীমারেখা নিশ্চয়ই দেখতে পাচ্ছি। কিন্তু এটাই কি সব? আমরা এখনও নিরন্নকে অন্ন দিতে পারছি না, বস্ত্রহীনকে বস্ত্র দিতে পারছি না। আজকেও আমরা দেখছি বেকাররা আমাদের দরজায় আসছে এবং চোখের জল ফেলে ফিরে যাচ্ছে। তাদের জীবনের ধ্রুবতারা নিভে যাচ্ছে অথচ তাদের জন্য ব্যবস্থা করতে পারছি না। আপনারা সি এম ডি এ করছেন ভাল কথা। কোলকাতার লোক সুখে থাক আমাদের বলবার কিছু নেই। আমার বক্তব্য হচ্ছে আপনারা ব্লক ডেভলপমেন্ট অথরিটি, অটোনমাস কর্পোরেশন এসব কেন করছেন না? এগুলো করলে আমরা এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস তৈরি করতে পারি, ডেয়ারী ফার্মিং, পোল করতে পারি, পাম্প সেটস্ তৈরি করতে পারি। একটা প্রোডাকটিভ লেবার যেটা দিয়ে শুধু আমরা বেকার সমস্যার সমাধান করব না,

সেটা দিয়ে আমরা পশ্চিমবাংলাকে ১৯৬৭-৭৯ সালে যে শ্মশান বাংলায় পরিণত করা হয়েছিল আমরা তাকে সোনার বাংলা করতে পারব। আমরা ১৪ কোটি টাকার পাম্প সেট কিনেছিলাম, কিন্তু দুঃখের কথা হাওড়ায় যে ফ্যাক্টরি রয়েছে, ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল রয়েছে যেটা গভর্নমেন্ট আন্ডারটেকিং সেখানে যদি এগুলি করতে পারতাম তা হলে আমরা পশ্চিমবাংলাকে শুধু জলই দিতাম না, আমরা পশ্চিমবাংলাকে বেকারসমস্যার সমাধানের একটা ইঙ্গিত দিতে পারতাম। এটা করা কোন কঠিন কাজ নয়, কারণ রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক থেকে আমরা টাকা পেতে পারি। এটা খুব আনন্দের কথা যে, গুজরাট, মহারাষ্ট্র ৩ হাজার বেকার ইঞ্জিনীয়ার ওখান থেকে টাকা নিয়ে ২৩ হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করেছে। আমি মনে করি গতানুগতিকভাবে পশ্চিমবাংলাকে বাঁচান যাবে না। আজকে এশিয়ায় যে নূতন সূর্যকিরণ দিচ্ছে তাতে ভারতবর্ষের শুধু কয়েকটি বিশেষ অঞ্চল উপকৃত হচ্ছে। পশ্চিম, দক্ষিণ এবং পূর্বাঞ্চলে আমরা কি দেখতে পাচ্ছি? দক্ষিণ অঞ্চল যেখানে ৪ কোটি ৯৫ লক্ষ টাকা পেয়েছে, সেখানে পূর্বাঞ্চলে আমাদের পশ্চিমবাংলা কেবলমাত্র ৬৭ লক্ষ টাকা পেয়েছে।

এই ব্যবস্থার উন্নতিসাধন করতে হবে। কাস্টোডিয়ান নামক বড়বাবুকে জানিয়ে দিতে হবে যে, এই টাকা আমাদের টাকা, ভারতীয় মানুষের টাকা। আমাদের বিশ্বাস আছে যে, ৬৭ লক্ষ টাকা পূর্বাঞ্চলে দেওয়া হচ্ছে আমাদের পশ্চিমবাংলায় আমরা তা চাই। মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয় যার পেছনে জনসমর্থন রয়েছে, জনগণের আশীর্বাদ রয়েছে—তিনি একবার রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলিকে বলুন যে এই টাকা আমরা চাই। আজকে ভারতবর্ষের কোন শক্তি নাই যে, মাননীয় সিদ্ধার্থ রায়ের অনুরোধকে কেউ উপেক্ষা করতে পারে। আজকের দিনে একটা প্রশ্ন বেস্টারউইচ মহাশয় রেখেছেন, তিনি অজয়বাবুর সময় যে মন্ত্রিসভা ছিল তার কাছেও প্রশ্ন রেখেছেন—প্রশ্ন হচ্ছে আজকের দিনে বেস্টারউইচ মহাশয় মুখে যখন ডেমোক্রাসী এবং পিসের কথা বলেন তখন মনে হয় ভূতের মুখে রাম নাম—মিঃ বেস্টারউইচ যেদিন সাঁইবাড়িতে যে দুর্ঘটনা ঘটেছিল, ছেলের রক্ত মায়ের মুখে দিয়ে শ্মশান শৃগালের দল যখন পৈশাচিক উল্লাসে উল্লসিত হয়ে উঠেছিল কোথায় ছিল তখন আপনার প্রতিবাদ? যেখানে স্কুলের হেড মাস্টারকে হত্যা করা হয়েছিল আপনার কণ্ঠ সেদিন স্তব্ধ ছিল কেন মিঃ বেস্টারউইচ আপনি কি তার জবাব দেবেন? সমস্ত বাংলাদেশ যখন পুড়িয়ে ছারখার করা হয়েছিল তখন আপনারা কি করছিলেন? আমরা জানি বহরমপুরের বিশিষ্ট কংগ্রেস নেতাকে আপনারা হত্যা করার ষড়যন্ত্র করেছিলেন এবং আজকে তিনি এখানে মন্ত্রী—কি তাঁকে পুরস্কার দিয়েছে দেশবাসী? আজকে এখানে তিমিরবাবু বলছেন যে, আমি বাইরে বেরুতে পারি না। যদি বেরুতেই না পারেন, তা হ'লে এখানে আসলেন কি ক'রে? আমি এই কথাটা বুঝতে পারছি না। আমরা আজকে ১৭ হাজার ১০ হাজার চাকরি নিশ্চয়ই দেব। আমাদের সরকার যখন বলেছেন তখন নিশ্চয়ই দেওয়া হবে—এটা জেনে রাখুন। কিন্তু মিঃ বেস্টারউইচ যে বলেছেন যে, এম এল এ-রা ৩০টা ক'রে চাকরি দিতে পারেন আমি কিন্তু এই রকম কোন সার্কুলার পাই নি। তিনি বলেছেন টেবিলের তলায় সমস্ত য়্যাপলিকেসন স্তূপাকার ক'রে রাখা হয়েছে। আমি প্রতিদিন রাইটার্স বিল্ডিংস-এ যাই, আমি কিন্তু এই সব কখনও দেখি নি। কোন্ কল্পনালোকে, কোন্ যাদুবলে তিনি এইগুলি দেখতে পেয়েছেন সেটা আমরা বুঝতে পারছি না। আর যদি রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে তিনি এখানে যদি বলতে চান, তা হ'লে আমার বলার কিছু নেই। আজকের দিনে ১৭ হাজার আর ১০ হাজার চাকরির জন্য তিমিরবাবু গুঞ্জন করছেন। তিমিরবাবু জেনে রাখুন আমরা ১৭ হাজার আর ১০ হাজার বেকারের বেকারত্ব ঘুচাতে পারি আর না পারি আর না পারি তিনজন শিক্ষিত বেকারের বেকারত্ব ঘুচিয়েছি—একজন হচ্ছেন মিঃ বেস্টারউইচ, আর দুইজন হলেন তাঁর সহযোগী। আজকের দিনে ফুডের কথা অনেক বলা হচ্ছে।

(**শ্রীতিমির ভাদুড়ীঃ** কা'রো দয়াতে আমরা এখানে আসিনি।) একটা রেজলিউসন পাশ করলে আপনারা আর এখানে আসতে পারতেন না। আমাদের দয়াতে এখানে এসেছেন; আইনটা একটু বুঝবা'র চেষ্টা করুন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন।)

**Shri A. H. Besterwitch:** On a point of order, Sir, I want to know why that resolution was not taken to keep us away from this House. This, I think, Sir, is an aspersion on us, the members. If this sort of thing is not going to be stopped, we have no other alternative but to speak to my party and say that such things are happening and if members who have no knowledge of the proceedings of the House, express whatever they like, it is a foregone conclusion for us to merely sit in the House, and I think this may constitute a privilege motion too most probably. I will think it over and if it is a privilege motion, I will bring this up tomorrow.

[3-40—3-50 p.m.]

**Mr. Speaker:** Mr. Sen Gupta and honourable members, I must say, it is not that the honourable members who are present here have come here at the mercy of anybody. They are the representatives of the people and according to the Constitution they have been declared elected. On their own constitutional rights they are here. No member should make a remark that any member is here at somebody's mercy. All members who are here are properly elected under the Constitution, according to the People's Representation Act and they are here as representatives of the people. We must be dignified in addressing the members. I will request Mr. Sen Gupta to see that the sentiment of a member is not wounded. If the RSP members fell wounded by any remark, I may say that Mr. Sen Gupta had no intention of injuring the feeling of any member. I know him. I will, however, request all honourable members to refrain from making a remark that an honourable member who is here is at the mercy of anybody. We are all here at the mercy of the people.

**Shri Kumar Dipti Sen Gupta:** Sir, our idea is not to stifle democracy. We know it for certain that we are all here elected members. I do not know whether they will call it rigged election, but since they are in the House, I may say that what I mean is, we honour democracy and believed in Opposition. That is why we did not pass a motion by which we could debar them from entering this House. I can assure Mr. Besterwitch that he will get the greatest co-operation from this side of the Treasury Bench. There is absolutely no doubt about that.

খাদ্য সমস্যা সম্বন্ধে শ্রীবেস্টারউইচ কয়েকটা কথা বলেছেন। এই খাদ্য সমস্যা সম্বন্ধে তিনি আর কি বলবেন। আমাদের মহামান্য রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে বলেছেন যে খাদ্যদ্রব্যের মূল্যবৃদ্ধি হয়েছে। আমাদের বিশ্বাস আছে, আমাদের গণতান্ত্রিক সরকার, যে সরকার সোসালিজমে বিশ্বাস করেন, তাঁরা অচিরে এমন ব্যবস্থা অবলম্বন করবেন যাতে কর্মক্লান্ত মানুষ, নিপীড়িত, মধ্যবিত্ত গরিব মানুষ তথা সাধারণ মানুষের একটা সুরাহা হবে। এখানে আমি একটা তুলনামূলক আলোচনা করতে চাই, ১৯৬৩ সালে জাপানে, বেসিস যদি ১০০ ধরি, জাপানে দ্রব্যমূল্য হয়েছিল ১১২, ইরাণে ১১২, ঈজিপ্টে ১১৪ আর যুক্তফ্রন্টের আমলে ১৯৬৫-৬৯ সালে দ্রব্যমূল্য দাঁড়িয়েছিল ২০০তে। সুতরাং বেস্টারউইচের কাছ থেকে দ্রব্যমূল্য সম্পর্কে বাণী শোনা খুব শক্ত হচ্ছে। আজকের দিনে সরকারের কাছে যেটা আশা করি, সেটা হচ্ছে অপচয় বন্ধ করুন। আজকে খবরেব কাগজে দেখছি সি এম ডি এ সম্বন্ধে বেরিয়েছে। (এখানে লাল আলো জ্বলে উঠল।) আমার বক্তব্য বেশী দীর্ঘ হবে না, তবে আমাকে একটু সময় দিতে হবে। আজকে অ্যাডমিনিস্ট্রেটিভ কমিশন একটা করা দরকার। আপনি স্যার, বহুদিন এখানে রয়েছেন, একবার কল্পনা করুন, প্ল্যান বুঝাবার জন্য কলকাতা থেকে দিল্লীতে তাবড় তাবড় অফিসার গিয়েছেন, তাদের সংখ্যা মাত্র ৪৮ জন, মা লক্ষ্মীরা গিয়েছিলেন কিনা আমার জানা নাই। তবে প্ল্যান যাঁরা বুঝতে চেয়েছিলেন, এবং তাঁদের যারা বুঝাতে গিয়েছিলেন, নিজেরাই তা বুঝে যান নি। এই অবস্থা যারা প্রগ্রেসিভ ডিমোক্রেটিক এলায়েন্সে সরকারের উপর বিশ্বাস করেন, যে সরকার নিপীড়িত মানুষের উপকারার্থে এসেছেন, তাদের সরকার এই অবস্থা চলতে দেবেন বলে আমরা বিশ্বাস করি না।

আজকে বড় আনন্দের দিন আর এস পি বিধানসভায় এসেছেন, প্রখ্যাত এবং বিখ্যাত সি পি এম-এর আশীর্বাদপুষ্ট মহীউদ্দিন সাহেব এখানে এসেছেন। দর্পণে বেলোয়াড়ী কাচের মধ্যে প্রতিদিন যে ছায়া আমাদের ফেলে দেখতে হত, আজকে গ্রামবাংলার মানুষ বুঝতে পারছে আমরা কি, আমরা কোথায়। আজকে আমরা সার্টিফিকেট পেয়েছি। আজকে মনে হচ্ছে মাটির ঘরে চাঁদ নেমেছে, বেস্টারউইচ এসেছেন।

আজকে শীস্ মহম্মদ সাহেবকে আমি জানি; তিনি একজন নিরলস কর্মী। শ্রীতিমির ভাদুড়ীও আমার সঙ্গে বন্যার সময় একই সঙ্গে কাজ করেছেন। তাই আমি ও একথা বলতে চাই—আপনারা আপনাদের কর্মের স্বীকৃতিস্বরূপ এই বিধানসভায় এসেছেন। তিমিরবাবুও নিশ্চয়ই কোন কারচুপির মধ্য দিয়ে এখানে আসেন নাই। শীস্ মহম্মদ সাহেবও কোন কারচুপির ভেতর দিয়ে বিধানসভায় নির্বাচিত হয়ে আসেন নাই। আর যখন বরাহনগরের প্রখ্যাত বিপ্লবী নেতা জ্যোতিবাবু ১৯৭১ সালের নির্বাচনে জয়লাভ করলেন, তখন কিন্তু কোন কারচুপি হোলো না। কিন্তু যেদিন শিববাবু জিতলেন সেইদিনই কারচুপি হয়ে গেল। কাজেই রবীন্দ্রনাথের ভাষায় আমি বলবোঃ—

"তুমি মহারাজ—সাধু হলে আজ,
আমি আজ চোর বটে।"

মিঃ স্পীকার স্যার, ইতিহাস আপনার জানা আছে। এই যে বাংলাদেশ, এই বাংলা দেশে দেশপ্রেমিক ও দেশদ্রোহী একই মাটিতে জন্মগ্রহণ করেছেন। পশ্চিমবাংলার মানুষ দেশপ্রেমিক-দের জয়মাল্য ও বরমাল্য দিতে কোনদিন কৃপণতা করেন নাই। তেমনি তাঁরা দেশদ্রোহীদের দিয়েছেন অসীম ঘৃণা ও উপেক্ষা—ইতিহাসের ডাষ্টবিন আর আটলান্টিক নয়, বঙ্গোপসাগরের নীল অতল জল পশ্চিমবাংলার বড়ই নিকটে!

আপনাদের আর কী বলবো! আপনারা তো বি টিমের প্লেয়ার। ঐ এ টিমের দাদাদের গিয়ে বলবেন, ক্যাপ্টেনদের গিয়ে বলবেন– এই যে পশ্চিমবাংলার দুর্গম পথ—এই পথের দিকে অঙ্গুলি নির্দেশ করুন। যখন কোন রাজনৈতিক সিদ্ধান্ত নিতে যাবেন, তখন সেই দিকে অঙ্গুলি নির্দেশ করে ব'লে দেবেন, প্রখ্যাত রেড্ ক্যাপিটালিস্ট জ্যোতিবাবুকে গিয়ে বলবেন—দাদা, ঐ রাস্তাটা বড়ই কর্দমাক্ত - আরে ভাই, জেরা দেক্‌কে চলো।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষণ উপস্থিত করেছেন, সেই ভাষণ আমি আগাগোড়া বার বার পড়েছি এবং পড়ার পরে আমার এই কথাই মনে হয়েছে যে ১৭ দফা কর্মসূচি ভিত্তিতে যে আমাদের যে সরকার গঠিত হয়েছে, রাজ্যপাল এবং সরকার সেই ১৭ দফা কর্মসূচির প্রাণবস্তুকে হারিয়ে ফেলেছে, ১৭ দফা কর্মসূচি হলো কষ্টি-পাথর। আমরা রাজ্যপালের ভাষণ যখন আলোচনা করছি, তখন সরকারের সব কিছু কাজকর্মকে আমরা সেই কষ্টিপাথরে যাচাই ক'রে বিচার করবো। ঐ ১৭ দফা কর্মসূচির প্রারম্ভিক দ্বিতীয় অনুচ্ছেদেই বলা হয়েছিল "খুব স্বাভাবিকভাবেই পশ্চিমবঙ্গের ক্লিষ্ট জনসাধারণ এখন এক স্থায়ী ও শক্তিশালী সরকার চান যে সরকার জনসাধারণের আশা ও আকাঙ্ক্ষা সম্পর্কে সচেতন এবং এ বিষয়ে দৃঢ়বিশ্বাসী যে বর্তমান পরিস্থিতিতে চ্যালেঞ্জের মোকাবেলা করা যেতে পারে একমাত্র মৌলিক রূপান্তর ধর্মী সামাজিক ও অর্থনৈতিক কর্মসূচির যথাযথ রূপায়ণের দ্বারা।

প্রারম্ভিক অধ্যায়ে বর্ণিত ঐ মৌলিক রূপান্তর ধর্মী সামাজিক ও অর্থনৈতিক কর্মসূচি নামক ধারাটিকে ১৩ অনুচ্ছেদের "খ"-এ সর্বশেষ ব্যাখ্যা দিয়ে বলা হয়েছে যে "প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চা মৌলিক অর্থনীতি ও অর্থনীতি সংক্রান্ত নীতি ও কার্যাবলী গ্রহণের উদ্যোগ নেবে। এর মধ্যে রয়েছে জাতীয় অর্থনীতির সেই সব গুরুত্বপূর্ণ শক্তিগুলির জাতীয়করণ যেগুলি এখনও একচেটিয়া পুঁজি ও বৈদেশিক সাম্রাজ্যবাদী পুঁজির কব্জায় রয়েছে। এই জাতীয়করণের দ্বারা জাতীর স্বাধীন ও স্বয়ম্ভর অগ্রগতি শক্তিশালী হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ ১৭ দফা কর্মসূচির স্তম্ভই হলো মৌলিক ও রূপান্তর ধর্মী সামাজিক ও অর্থনৈতিক কর্মসূচি এবং যার উপর হলো—"একচেটে পুঁজি ও বৈদেশিক সাম্রাজ্যবাদী পুঁজির কব্জা থেকে পরিত্রাণ পাওয়া"।

পশ্চিমবঙ্গের মানুষ সাধ ক'রে ঐ রকম কড়া সিদ্ধান্তে পৌঁছান নি। পশ্চিমবাংলার সংসদীয় রাজনীতিতে কড়া দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল দলগুলি কোনদিন বিশেষ আমল পায় নি। কিন্তু সামাজিক ও অর্থনৈতিক শক্তিরূপে পশ্চিমবাংলার অগ্রগতিকে রোখবার কৌশলে তাদের পারদর্শিতা কোন কালেই কম ছিল না। সর্বশেষ পশ্চিমবাংলার বামপন্থী যুক্তফ্রন্টের আমলে ঐ সব কায়েমী স্বার্থের কৌশল যে আকৃতি-প্রকৃতি গ্রহণ করে, সেই সম্পর্কে ১৭ দফা কর্মসূচিতে বলা হয়েছিল—

[3-50—4 p.m.]

সি পি এম হত্যা এবং সন্ত্রাসের রাজনীতি আমদানি এবং অনুসরণ করেছে। তারা শ্রমিক-শ্রেণী, কৃষক, ছাত্র, যুব, মহিলা এবং অন্যান্যদের সংগঠনের বিভেদ এনেছে এবং এইভাবে শোষক এবং কায়েমী স্বার্থের বিরুদ্ধে সংগ্রাম দুর্বল করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৭ দফা কর্মসূচির প্রাণ বস্তুকে উপস্থাপনের জন্যই আমি এই কর্মসূচি থেকে একের পর এক উদ্ধৃতি দিচ্ছি। এই দলিলের আর এক অংশে বলা হয়েছে যে, বামপন্থী গণতান্ত্রিক শক্তিসমূহের সংহতির ও দ্রুত জাতীয় অগ্রগতির এই প্রক্রিয়ার বিরুদ্ধে দাঁড়িয়েছে সি পি এম-এর প্রভাবাধীন বিভেদপন্থী যুক্তফ্রন্ট এবং সিন্ডিকেট পরিচালিত দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল ফ্রন্ট"।

এই দলিলের মধ্যে কোন ভেজাল ছিল না। কায়েমী স্বার্থের বিরুদ্ধে বিশেষ ক'রে একচেটিয়া পুঁজি ও বিদেশী সাম্রাজ্যবাদী পুঁজির বিরুদ্ধে লড়বার জন্য ও তার জাতীয়করণের জন্য এক বৃহৎ ভূস্বামীদের কব্জা থেকে জমি এনে গরিবদের মধ্যে বিলি করবার জন্য প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চা সি পি এম ও সিন্ডিকেট এই দু'টি ক্ষতিকর রাজনীতির বিরুদ্ধে সর্বশক্তি নিয়ে দাঁড়াতে কৃতসঙ্কল্প।

রাজ্যপালের ভাষণ এই দৃষ্টিভঙ্গি এবং তার থেকে যে কর্তব্যগুলি ফুটে ওঠে তার ব্যাখ্যার ব্যাপারে কাছে যায় নি। রাজ্যপাল বলেছেন যে, "শিল্প ও কৃষির ক্ষেত্রে উন্নয়নের প্রাথমিক সর্ত হ'ল শান্তি ও স্থায়িত্ব"। কিন্তু প্রকৃত সত্য ও কঠিন বাস্তব হ'ল এই যে, "শিল্প ও কৃষির এবং শান্তি ও স্থায়িত্বেরও প্রাথমিক সর্ত হ'ল মৌলিক রূপান্তর ধর্মী সামাজিক অর্থনৈতিক কর্মসূচি"।

সমস্যা বর্ণনায় রাজ্যপাল তবু ইতঃস্ততঃ বিক্ষিপ্ত ভাব হ'লেও কিছুটা বাস্তবের আভাস দিয়েছেন। তিনি বলেছেন "পশ্চিমবঙ্গ বিভিন্ন ধরনের সুকঠিন ও জটিল সমস্যায় ভারাক্রান্ত জনগণের আকাঙ্ক্ষা ও প্রত্যাশা বেড়ে চলেছে এই কারণে পুনর্গঠন ও উন্নয়নের কাজ একই সঙ্গে উৎসাহোদ্দীপক ও চ্যালেঞ্জ স্বরূপ হয়ে দাঁড়িয়েছে"। অন্য স্থানে তিনি বলেছেন যে, সর্বাপেক্ষা গুরুতর যে সমস্যা আমার সরকারের উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে তা হ'লে "রাজ্যের বেকারসমস্যা"। পরিস্থিতি বর্ণনার ক্ষেত্রে ঐ সুকঠিন জটিল ও চ্যালেঞ্জ উদ্বেগ প্রভৃতি শব্দ ঠিক বলেছেন। অবশ্য ভূমিসংস্কার ও দরবৃদ্ধি এই দু'টো জটিল ব্যাপারে রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তা কিন্তু খুবই জোলো এবং অনির্দিষ্ট। যাহোক পরিস্থিতির বর্ণনায় রাজ্যপাল যেটুকু এগিয়েছেন পরিস্থিতির কিভাবে মোকাবিলা করা হবে সে বিষয়ে কিন্তু রাজ্যপাল সদিচ্ছা প্রকাশ ছাড়া প্রায় কোন কিছুই বলেন নি। তাঁর এই না বলার এবং নতুন পথে রাজ্যকে পরিচালিত না করার একমাত্র পরিণতি হ'তে পারে অশান্তি ও অস্থায়িত্বের পুনরাবির্ভাব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবে পাই নে রাজ্যের অগ্রগতির পথে যে বাধা সেইসব পরিচিত কায়েমী স্বার্থের বিরুদ্ধে টান হয়ে কথা বলতে এবং মানুষকে লড়াইয়ের ডাক দিতে

আমাদের সরকার ভয় পাচ্ছেন কেন? সরকার নিজেই বা লড়াই শুরু করছেন না কেন? আমার প্রথম প্রশ্ন মিসায় কেন ঐসমস্ত জমি চোরেদের গ্রেপ্তার করা হচ্ছে না। পশ্চিমবঙ্গে ২২ লক্ষ বর্গাদার আছে কিন্তু সরকারি আমলারা ও প্রশাসন ৮ লক্ষের বেশি নাম তালিকাভুক্ত করতে পারছেন না। মন্ত্রী এবং আমলাদের তরফ থেকে বলা হচ্ছে, গরিব মানুষ নাম লেখাতে ভয় পাচ্ছে। কিন্তু এই সম্পর্কে বলতে চাই যে, বর্গাদাররা গরিব হতে পারে কিন্তু তারা বোকা নয়।

প্রশাসন কর্তৃপক্ষ খুব ভাল করেই জানেন যে, কারা জমি চোর এবং কারা জমি লুকিয়ে রেখেছে। মাসের পর মাস এবং বছরের পর বছর মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে বিবৃতি দেওয়া হয়েছে যে, সরকার সবিশেষ অবহিত আছেন যে, বড় বড় ভূস্বামীরা এক লক্ষ কুড়ি হাজার একর জমি আদালতে মামলা দায়ের ক'রে বেদখল ক'রে রেখেছেন। কিন্তু এই সরকার না পারছেন সেই জমিচোরদের ধরতে না পারছেন জমি উদ্ধার করতে না পারছেন কৃষকদের আহ্বান জানাতে, তোমরা বেনামী জমি কেড়ে নিয়ে নিজেদের মধ্যে ভাগ ক'রে নাও। মিশা আইন আছে, জেল আছে, পুলিশ আছে—এমন দোর্দণ্ড প্রতাপের যে সরকার তার কোথায় বাধা আছে? এই ভূস্বামীরা কোথায় জমি লুকিয়ে রেখেছে সেটা জানা সত্ত্বেও এবং মিসা আইন থাকা সত্ত্বেও কেন তাদের ধরা হচ্ছে না? গ্রামাঞ্চলে শত শত বর্গাদার উচ্ছেদ হয়ে যাচ্ছে। কিন্তু মিসা আইনে জমি চোরদের গ্রেপ্তার করা হচ্ছে না। এই প্রসঙ্গে কয়লাখনি জাতীয়করণের জন্য সরকারকে স্বাগত জানাই, কিন্তু সঙ্গে সঙ্গে একথা বলতে চাই যে, কয়লাখনির মত চা-বাগান এবং চটশিল্প এখনই জাতীয়করণ করা হবে না কেন? আর এক মুহূর্ত দেরি না ক'রে এটা করা উচিত। এখানে কি একই রকমের চুরি জুয়াচুরি চলছে না? ৬ই ফেব্রুয়ারির দৈনিক সংবাদপত্রে এটা বেরিয়েছে যে সরকার ৭টি রুগ্ন চা-বাগান গ্রহণ করবেন এ সম্পর্কে বিধানসভায় শীঘ্রই একটি বিল আসবে। সংবাদপত্রে বেরিয়েছে শ্রমমন্ত্রী গোপালদাস নাগ সাংবাদিক সম্মেলনে একথা ঘোষণা করেছেন যে, চা-বাগান উন্নয়ন করপোরেশান গঠন ক'রে তাদের হাতে চা-বাগানের উন্নয়নের ভার দেওয়া হবে। এই সংবাদে স্বাভাবিকভাবেই পশ্চিমবঙ্গের মানুষ উৎসাহিত। কিন্তু গভর্ণমেন্টের যে ক্লোজড্ অ্যান্ড সিক ইনডাস্ট্রিস আছে সেখানে খোঁজ নিয়ে জানা গেলো, জনৈক উচ্চপদস্থ সরকারী কর্মচারী বলেছেন, আগামী বিধানসভায় চা-বাগান অধিগ্রহণ বিল পাস করা হবে। কিন্তু সেই বিলে আছে যদি কোন চা-বাগান মালিক স্বেচ্ছায় চা-বাগান ছেড়ে না দেন তা হ'লে সরকার সেই চা-বাগান গ্রহণ করবেন না। আমরা চাই সরকার এই সব শুনেই সমস্ত চা-বাগান গ্রহণ করুন। দার্জিলিং বা জলপাইগুড়িতে যে চা-বাগানগুলো বন্ধ হয়ে গিয়েছে সে সম্পর্কে নেবার ব্যাপারে কোন প্রশ্ন ওঠে না। কিন্তু যেগুলো দুর্বল বা সিক সেগুলো চলবে কিনা সে সম্পর্কে সন্দেহ দেখা দিয়েছে। কারণ মালিকদের বাগান চালাবার মত টাকা নেই, যেটুকু আছে সেটুকুও তারা এতে লাগাবে না। কারণ তারা ভালভাবেই জানে যে তারা ডুবতে বসেছে। সম্পত্তি থেকে যত বেশী সম্ভব টাকা পয়সা তুলে নেবার চেষ্টা করছে। এটা কোন নতুন পদ্ধতি নয়। দীর্ঘদিন ধ'রে এই অবস্থা চলে আসছে। অথচ এই মালিক-দেরকেই রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক, টি বোর্ড, স্টেট ফিনান্স কর্পোরেশন লক্ষ লক্ষ টাকা দিচ্ছে। এদের ভবিষ্যৎ অনিশ্চিত। কিন্তু তা সত্ত্বেও স্বেচ্ছায় এই মালিকরা চা-বাগান ছেড়ে দেবে না। শ্রমিক-কর্মচারীদের মাইনে না দিয়ে, বাঁচার মতো রেশন না দিয়ে এবং অন্যান্য সুযোগ-সুবিধা না দিয়ে তারা দায়িত্বহীনের মত বাগান চালাবেন যতদিন পারেন এবং ঐ সরকারী আমলার ভাষায় মালিকরা না ছাড়লে সরকার কোনক্রমেই বাগানের দায়িত্ব নেবেন না। এরা না ছাড়লে সরকার কি নেবেন না?

[4—4-10 p.m.]

সব চা-বাগানের জাতীয়করণ করা হোক—বিশেষ ক'রে আমি বলতে চাই কোন্‌গুলি সিক বা দুর্বল, কোন্‌গুলি নয় এ বিচার কে করবে? যেসব মালিক সরকারের কাছ থেকে লক্ষ লক্ষ টাকা নিয়ে চা-বাগানে বিনিয়োগ না ক'রে চা-বাগানগুলিকে দুর্বল ক'রে এবং টাকা অন্যত্র ব্যবহার ক'রে তাদের বিচার কে করবে? আমি বলতে চাই যে, আইন করতে দেরি থাকলে অর্ডিন্যান্স

ক'রে অবিলম্বে চা-বাগানগুলিকে জাতীয়করণ করা হোক। এবং তার আগে এই দিকে বিশেষভাবে নজর দিতে হবে যে, কোন জায়গার চা-বাগানের মালিকরা যাতে স্টেট ব্যাংক থেকে বা স্টেট ফাইন্যান্স থেকে কোন রকম টাকা না পেতে পারে তার ব্যবস্থা করা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে, রাজ্যপালের ভাষণে আর একটি বড় কথার উল্লেখ নেই তা হচ্ছে খাদ্যশস্যকে রাষ্ট্রীয় বাণিজ্যকরণ করা। অল ইণ্ডিয়া কংগ্রেস কমিটির অধিবেশনে খাদ্যশস্যের রাষ্ট্রীয়করণ করার কথা সর্বসম্মতিক্রমে পাশ হয়েছে, শুধু তাই নয়, কংগ্রেস ওয়াকিং কমিটিতেও এটা পাশ হয়েছে। কিন্তু বলা হচ্ছে অচিরে তা করার কোন উপায় নেই। এ দিকে প্রদেশ কংগ্রেস কমিটির সভাপতিও বলছেন যে, ঘাটতি রাজ্যগুলিতে স্টেট ট্রেডিং ছাড়া কোন উপায় নেই। তাই বলছি, তা হ'লে বাধা কোথায়? এ সম্বন্ধে মাননীয় খাদ্য মন্ত্রিমহাশয় বলছেন যে, খাদ্যশস্যের রাষ্ট্রীয় বাণিজ্যকরণ করা আমাদের মত দরিদ্র রাষ্ট্রের পক্ষে এখন সম্ভব নয়। আমরা দেখতে পাচ্ছি রাজ্যপালের ভাষণে এই রকম কিছুই উল্লেখ নাই যে, খাদ্যশস্য রাষ্ট্রীয় বাণিজ্যকরণ করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চাকুরির কথা নিয়ে যেসমস্ত দুর্নীতির প্রশ্ন উঠেছে সে সম্পর্কে আমি যেতে চাই না শুধু এই কথা বলতে চাই যে, চাকুরি সম্পর্কে একটা নির্দিষ্ট নীতি সরকারের পক্ষ থেকে ঘোষণা করা প্রয়োজন। একথা প্রথমেই কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বলা হয়েছিল, আমাদের সরকার প্রতিশ্রুতি দিয়েছে যে, কিছু লোকের চাকুরি দিয়ে কিছু রিলিফের ব্যবস্থা করা হবে। আমরা বলেছিলাম যে পি এস সি-র মাধ্যমে এবং যেসমস্ত পরিবারে একজনও চাকুরে নাই তাদের অগ্রাধিকার দেবার ব্যবস্থা করা হোক। অবশ্য এই রকম কোন কোন ঘোষণা সরকারের পক্ষ থেকে নেই। কি ভয়াবহ অবস্থা ১৭ হাজারের চাকুরির জন্য দরখাস্ত চাওয়া হয়েছিল, তাতে দরখাস্ত পড়ে ২৫ লক্ষ বেকারের। এখানে প্রশ্ন হচ্ছে যদি আমরা ধ'রে নিই যে ৫০ হাজার বেকারের চাকুরি হবে। কিন্তু বাকী যে কয়েক লক্ষ বেকার থকবে তাদের কি ব্যবস্থা হবে? তাই আমি সরকারের কাছে দাবি করি যে, এই সাড়ে বার লক্ষ লোকের বেঁচে থাকার জন্য যতক্ষণ না তাদের চাকুরি হয় ততক্ষণ তাদের বেকারভাতা দিয়ে তাদের যেন বেঁচে থাকার ব্যবস্থা করা হয়। সর্বশেষে আমি বলতে চাই রাজ্যপালের ভাষণের মূল কথা হোল যে, সরকারের অনেক সাধ আছে কিন্তু সাধ্য নেই। রাজ্যপালের ভাষণে বেকারদের জন্য কিছু কর্মসংস্থান করার, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার জন্য প্রতিষ্ঠান বা করপোরেশন গঠন করার সদিচ্ছা এবং নূতন শিল্প স্থাপনের কথা বলা হয়েছে, ভূমি-সংস্কারের কথা পুনরায় ঘোষণা করা হয়েছে, হুগলী নদীর উপর সেতু, পাতাল রেল নির্মাণ ইত্যাদি কতকগুলির তালিকা উপস্থিত করা হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের বিষয় যে, বেকার সমস্যার সমাধান কি ক'রে হবে এ সম্পর্কের কোন উল্লেখ নেই।

ভূমি সংস্কারের ব্যাপারে কায়েমীস্বার্থ, যারা ভূমি সংস্কারকে বানচাল ক'রে দিচ্ছে সেইসমস্ত জমিদার, জোতদারদের চক্রান্তকে কি ক'রে পর্যুদস্ত করা হবে সেই সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। চাল, ডাল, তেল, ওষুধের মত নিত্যপ্রয়োজনীয় পণ্যের উপর মুনাফাখোরদের কব্জা যে অটুট হয়ে পড়ে রয়েছে তাকে কি ক'রে ভাংগা যায় সেই সম্পর্কে কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। এমন কি প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার বৈঠকে পর্যন্ত মুখ্যমন্ত্রী যে সংকটের ছবি এঁকেছেন এবং সংকটের সময় সকলকে ঐক্যবদ্ধ হবার জন্য যে আহ্বান জানিয়েছেন সেই কথা পর্যন্ত রাজ্যপালের ভাষণে নেই। এমন কি প্রোকিওরমেন্টের কোন কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। কাজেই এই কথা বলতে চাই যে, সরকার যে সাধ এবং সাধ্যের কথা তাঁর ভাষণে উপস্থিত করেছেন, আজকে কিন্তু মানুষকে আর শুধু সেই কথা ব'লে সন্তুষ্ট করা যাবে না। আমি এই কথা বলতে চাই যে, রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, পশ্চিমবাংলার মানুষের সাধ অনেক। আমরাও বলতে চাই পশ্চিমবাংলার মানুষের যেমন সাধ অনেক, তেমনি তাদের শক্তিও আছে অনেক। আজকে কেন সেই সরকারের শক্তি এবং জনসাধারণের শক্তি একত্রে মিলিত হয়ে দাঁড়াবে না এবং তা যদি আজকে না দাঁড়াতে পারে তা হ'লে আজকের দিনে যে সংকট, সেই সংকট থেকে পরিত্রাণ পাবার কোন পথ পাওয়া যাবে না। সুতরাং আজকে এই কথা বলতে চাই সরকারের তরফ থেকে এই আহ্বান কেন আসছে না যে, এসো সকলে মিলে আমরা আমাদের আকাঙ্ক্ষিত দেশ এবং সমাজকে গ'ড়ে তুলি এবং সেই আকাঙ্ক্ষিত দেশ

এবং সমাজকে গ'ড়ে তোলার পথে যেসমস্ত বাধা রয়েছে—যারা বাধা দিচ্ছে, সেই একচেটিয়া পুঁজি, সেই সামন্ততন্ত্র এবং সেই সাম্রাজ্যবাদী, তাদের বিরুদ্ধে একযোগে সকলে মিলে লড়াই আহ্বান কেন এই সরকারের তরফ থেকে আসছে না? সরকার কি এই গভীর সংকটের ছবি বাংলাদেশে, সারা ভারতবর্ষে দেখতে পাচ্ছেন না, তাঁরা কি জনগণের দুঃখ-দুর্দশা কিভাবে বেড়ে যাচ্ছে সেটাও দেখতে পাচ্ছেন না? জিনিসপত্রের দাম আজকে ক্রমশঃ উঁচুর দিকে উঠছে। বেকার সমস্যা যে ক্রমশঃ বেড়ে চলেছে সেটাও কি সরকার দেখতে পাচ্ছেন না, সরকার কি দেখতে পাচ্ছেন না গ্রামাঞ্চলে কৃষক ও কৃষি মজুরদের বিরুদ্ধে জোতদার, জমিদারদের হামলা সেই আগেরমতই অব্যাহত রয়েছে? জমিদারবা ভাবছেন যে, সেই পুরানো কংগ্রেসই এখনও রয়েছে। তাই বুঝি আজকে তারা ভাবছে আমরা আগের মতই গরিব কৃষক এবং ক্ষেতমজুরদের উপর অত্যাচার ক'রে যেতে পারবো? "গরিবী হঠাও" শ্লোগান আজকে গরিবদের কাছে কাগজে-কলমের বস্তু হয়ে দাঁড়িয়েছে। তারা এই কথা বুঝতেও চায় না, শুনতেও চায় না। চাল, গমের পাইকারী ব্যবসা রাষ্ট্রীয় বাণিজ্যকরণ ক'রে দর নিয়ন্ত্রণ করা, ভূমি-সংস্কার রূপায়ণ করা, কর্মসংস্থানের ব্যবস্থা কার্যকর করার কোন কথা—যে প্রতিশ্রুতি দিয়ে আমরা নির্বাচিত হয়ে এসেছিলাম, সেই প্রতিশ্রুতির কোনটাই আজকে পালিত হচ্ছে না। তা ছাড়া সর্বত্রই দুর্নীতি ছড়িয়ে পড়ছে। জমিদার এবং একচেটিয়া পুঁজিপতিদের ক্ষমতা খর্ব করার যে প্রতিশ্রুতি দিয়ে আমরা এই প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চা তৈরি করেছিলাম—এক বছরের মধ্যে আমরা সেই জমিদার এবং জোতদারদের একচেটিয়া পুঁজির বিরুদ্ধে কোন কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারি নি, বরঞ্চ দেখা যাচ্ছে এইসমস্ত একচেটিয়া পুঁজিপতির সুযোগ সরকার করে দিচ্ছে এবং সেই সুযোগ পাবার ফলেই আজকে দেশের সংকট, দরবৃদ্ধি এবং দেশের এই ভয়াবহ বেকারসমস্যা বেড়ে যাচ্ছে। আজকে কিন্ত প্রতিক্রিয়াশীল শক্তিগুলি আর বসে নেই, তারাও সুযোগ খুঁজছে এবং তারাও আবার নতুন ক'রে নতুন কায়দায় কিভাবে আক্রমণ করবে তার ফাঁক খুঁজছে এবং তারা জনগণকে বিভ্রান্ত করার উদ্দেশ্যে ভাষাগতভাবে, অঞ্চলগতভাবে সম্প্রদায়গতভাবে উস্কে দিচ্ছে। আসামের ঘটনার দিকে চেয়ে দেখুন—সেখানে আজকে কি ঘটছে একটুখানি তাকিয়ে দেখুন। সেখানে ম্যাসিভ মেজরিটি গভর্ণমেন্ট রয়েছে, কিন্ত তা সত্ত্বেও সেখানকার অবস্থাটা একটু দেখুন। এই সুযোগে মার্কিন সাম্রাজ্যবাদ আবার নয়া উপনিবেশবাদী আক্রমণের জন্য নতুনভাবে পাঁয়তারা করছে। কাজেই এই আক্রমণকে পরাস্ত করার জন্য শত্রুর বিরুদ্ধে আজকে সংগ্রাম করা ছাড়া দ্বিতীয় কোন পথ নেই। কিন্ত মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে যে, সেবা ও নিষ্ঠার দ্বারা আজকে শত্রুর মোকাবিলা করতে হবে, আজকের দিনে এই কথা বলা চলে না। কাজেই এই কথা বলতে চাই যে, শত্রুর বিরুদ্ধে তাদের আক্রমণ প্রতিহত করার জন্য যে সংগ্রামের আহ্বান থাকা উচিত ছিল, রাজ্যপালের ভাষণে তা নেই, বরং ঠিক তার উল্টো কথা রয়েছে যে জনগণের সেবা ক'রে শত্রুর মোকাবিলা করা যায়। আজকে আমি তাই আশা করি কায়েমী স্বার্থের বিরুদ্ধে সংগ্রামের আহ্বান রাজ্যপালের ভাষণে যুক্ত হবে, এই ব'লে আমার বক্তব্য এইখানেই শেষ করছি।

**Mr. Speaker:** Shrimati Mitra, are you moving your amendment?

**Shrimati Ila Mitra:** I am not moving.

**Mr. Speaker:** I will request the honourable members, not to table such amendments, which will not ultimately be moved.

[4-10—4-20 p.m.]

**শ্রীবিজয়সিং নাহারঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণটি আমি পড়েছি। সেই ভাষণে পশ্চিমবঙ্গের অগ্রগতির পথে যেসব কাজ হয়েছে এবং অনেক কাজ যেগুলি সরকার করবার জন্য মনস্থ করেছেন সেগুলি আছে। আমি সেজন্য অভিনন্দন জানাচ্ছি এবং আশা করছি এই কাজগুলি দ্রুতগতিতে এগিয়ে যাবে। বাধা অনেক আসবে, বিরোধী পক্ষ তাদের স্বার্থের জন্য বাধা অনেক দেবেন কিন্তু সেইসব বাধা অতিক্রম করে আমরা এগিয়ে যাব এ ভরসা আমি রাখি। স্যার, এই বিধানসভার এবারকার অধিবেশনে এসে দেখলাম আর এস পি দল

যোগদান করেছেন, পরে দেখলাম তাঁরা ওয়াক-আউট করেছেন। আমরা ভেবেছিলাম যখন তাঁরা নিজেদের সংগী সি পি এম-কে ছেড়ে দিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করবার জন্য এসেছেন তখন তাঁদের মনের পরিবর্তন হয়েছে, কাজের ধারারও পরিবর্তন হয়েছে, কিন্তু দেখলাম তাঁরা সেই পুরানো পদ্ধতিতে, পুরানো মন নিয়ে এখানে এসে রাজ্যপালের ভাষণের সময় তাঁর ভাষণে কি আছে না শুনেই পরিকল্পনা মত বললেন রাজ্যপালের ভাষণে সেই পুরানো কথাই আছে। বেস্টারউইচ সাহেব তাঁর স্টেটমেন্টে বলেছেন,

when, in the name of enunciation of the policy of the Government, the same broken promises would be repeated in your speech.

তিনি কি করে জানলেন? তিনি কি হাত গুণতে জানেন, গণৎকার হয়েছেন? কাজেই তাঁরা সেই পুরানো মন নিয়ে—বরাবর শুনে এসেছেন বিরোধী পক্ষ এইসব কথা বলেন, সেই নীতিতে বেরিয়ে গেলেন। আমার জিজ্ঞাস্য, কাগজে বেরুনো ছাড়া এর দ্বারা কি দেশের কোন উপকার হবে? সুতরাং আমি আশা করবো, গণতান্ত্রিক পদ্ধতিতে পশ্চিমবঙ্গের অগ্রগতির কাজে তাঁরা সহযোগিতা করবেন। সরকার যদি অন্যায় করেন বা অন্য কেউ যদি অন্যায় করেন নিশ্চয় তাঁরা দেখিয়ে দেবেন কিন্তু তামাসা না করে তাঁরা পূর্ণ সহযোগিতা করবেন এটা আমি আশা করি। মাননীয় স্পীকার মহাশয়, বর্তমান পরিস্থিতিতে রাজ্যপালের ভাষণ সম্পর্কে আমি কয়েকটা কথা বলতে চাই। রাজ্যপাল যখন বক্তৃতা দিতে এসেছিলেন তখন আমি ভাবছিলাম বর্তমান পরিস্থিতিতে যেখানে আমরা সমাজতন্ত্রের কথা চিন্তা করছি সেখানে রাজ্যপালের এইভাবে এখানে এসে বক্তৃতা করার কোন স্বার্থকতা আছে কিনা? কারণ রাজ্যপাল তাঁর নিজের কথা বলেন না। মন্ত্রিমণ্ডলী যা লিখে দেন সেটাই টিয়াপাখির মত পড়ে যান। কাজেই এই ধরনের একটা পুরানো বৃটিশ আমলের ধারা রাখা সুবিবেচনার কাজ বলে আমি মনে করি না। এটা চিন্তা করা দরকার জানি না এজন্য কনস্টিটিউসান চেঞ্জ করতে হবে কিনা, কিন্তু দরকার হলে করতে হবে, এই ধরনের একটা পুরানো ধারা বাতিল করে দেবার সাজেসান আমি রাখছি। মাননীয় স্পীকার মহাশয়, কংগ্রেস সরকার গণতান্ত্রিক মোর্চার সরকার, যেসমস্ত কাজের কথা বলেছেন আমরা জানি তাতে বাধা অনেক আসবে, কিন্তু সবকারী ব্যবস্থা তার অন্যতম। কারণ যে আমলাতান্ত্রিক ব্যবস্থা এখানে চলেছে তাতে যতই চেষ্টা করুন বা ফাইলে যতই হুকুম দিন না কেন কাজ এগুবে না। ফাইলের ঐ লাল ফিতার বাঁধনের জন্য কাজে বহু দেরি হয়ে যাবে।

আপনাদের এক বছরের অভিজ্ঞতা হয়েছে। এই এক বছরে ইচ্ছা থাকলেও অনেক কাজে অগ্রগতি হয় নি সেটা আপনারা দেখতে পেয়েছেন। তাড়াতাড়ি হতে পারে নি এই আমলাতান্ত্রিক পদ্ধতির জন্য। আমি একথা বলছি না যে, সরকারী কর্মচারীরা কাজ করেন না। তাদের কাজ করার ইচ্ছা আছে। কিন্তু কাজের পদ্ধতি এমনভাবে রয়েছে যে, একজনের অর্ডার-এর উপর আর একজনকে নির্ভর করে ঘুরতে হয়, যা ১০ দিন ঘুরেও হয় না। যে কোন অফিসে যান, কোর্টে যান, দেখবেন এক একটা মামলায় কত সময় নেয়। সাধারণ মানুষ এতে অসুবিধা বোধ করছে। এই অসুবিধা দূর করা দরকার। পশ্চিমবাংলায় সাধারণ মানুষ অনেক আশা-আকাঙ্ক্ষা নিয়ে এই সরকারকে এত বেশী ভোট দিয়েছে, পশ্চিমবাংলার কংগ্রেস এত বেশী ভোট পেয়েছে যা আর কোনদিন পায় নি এবং ভবিষ্যতে পাবে কিনা সন্দেহ আছে। এই আশা-আকাঙ্ক্ষা নিয়ে যে মানুষ ভোট দিয়েছে, এই যে শক্তিশালী সরকার গঠিত হয়েছে তারা এক বছরের অভিজ্ঞতা নিয়ে আগামী ৪ বছরের মধ্যে নিশ্চয়ই পরিবর্তন করবেন সে আশা করতে পারি। সেদিক দিয়ে যাতে কাজের মধ্যে কোন বাধা না আসে, আমরা বিশ্বাস করি যে, শক্তিশালী রাজ্য মন্ত্রিসভা গঠিত হয়েছে আমাদের নেতা সিদ্ধার্থশংকর রায়ের নেতৃত্বে, তিনি নিশ্চয়ই এই ৪ বছরের মধ্যে দেখিয়ে দেবেন পশ্চিমবাংলার মানুষ তথা ভারতবর্ষের মানুষকে যে আমরা আমাদের কাজের পদ্ধতিকে বদলে নিয়ে মানুষের কাজকে সহজ করে দিয়ে দেশের উন্নতি আমরা নিশ্চয়ই করতে পারবো। আমলাতন্ত্রের মধ্যে আজকে গণ্ডগোল চলছে। যারা টেকনিক্যাল হ্যান্ডস্, যারা অ্যাডমিনিস্ট্রেটর এদের মধ্যে গণ্ডগোল চলছে। যারা অফিসার বসে আছেন তারা ভাবছেন, আমরা বড়, আমাদের পদ্ধতিই ঠিক, আমাদের বুদ্ধিতে এইরকম হওয়া উচিত। আবার যারা সাইন্টিস্ট আছেন, ইঞ্জিনীয়র আছেন, টেকনিক্যাল হ্যান্ডস্ আছেন তারা ভাবছেন আমরা বড়, আমাদের বুদ্ধিতে এইরকম হওয়া উচিত। তারপর হঠাৎ উপর থেকে অর্ডার এল

না, এইরকম নয়, অন্যরকম করা দরকার। এই যে একটা অদ্ভুত অবস্থা চলছে শাসন ব্যবস্থার মধ্যে, তার যদি আমূল পরিবর্তন করা না যায়, তা হলে যতই চেষ্টা করা হোক ২৫ বছরে যা হয়েছে আগামী ৫ বছরেও তাই হবে এবং ভবিষ্যতে মানুষ অসহায় অবস্থার মধ্যে পড়ে থাকবে। এই প্রসঙ্গে আমি সমাজতন্ত্রের কথা বলতে চাই। আমি মনে করি, সমাজতন্ত্রে সাধারণ মানুষের অধিকার বেশী হবে এবং সরকার এবং সরকারী কর্মচারী তাদের পিছনে থাকবে। এই ব্যবস্থার পরিবর্তন যদি করতে হয়, তা হলে তার সঙ্গে সেই ব্যবস্থায় আমাদের নিয়ে আসতে হবে, যেখানে কাজ হবে, সেখানকার মানুষ সেই কাজের সঙ্গে যুক্ত হবে। আজকে সেই পদ্ধতিতে হয় নি। যে কোন গ্রামে যান, যে কোন অঞ্চলে চলে যান—সি এম ডি এ-র কাজ যে অঞ্চলে হচ্ছে সেই অঞ্চলের মানুষ তার সঙ্গে যুক্ত হয় নি। মানুষ সেখানে দর্শকমাত্র, তারা কেবল দেখছে, তারা অংশীদার হতে পারে নি। তাদের যদি এটা বুঝিয়ে দিতে পারি যে, তোমাদের অঞ্চলে কাজ হচ্ছে, তোমরা সমাজের মানুষ, তোমরা এই দায়িত্ব নাও, তোমাদের সরকারের টাকা চলে যাবে কাজ করার জন্য, তোমরা দেখবে সেখানে কাজ হচ্ছে কিনা, তোমাদের সুবিধা হচ্ছে কিনা, তা হলে তারা গৌরব বোধ করবে, তারা ভাববে আমাদের সরকার আমাদের জন্য কাজ করে দিচ্ছে, আমরা এর অংশীদার হয়েছি। এই ব্যবস্থা, এই পদ্ধতি নিতে হবে। তার জন্য জোর করে শক্তিশালী হাত আমাদের এগিয়ে দিতে হবে। পুরানো পদ্ধতি যদি বদলান না যায়, তা হলে কাজ এগোবে না। সুতরাং আমি মনে করি আজকে অ্যাডমিনিস্ট্রেশনকে ঢেলে সাজাতে হবে। আমি আর একটি কথা নিবেদন করবো কলকাতা স্টেডিয়াম সম্পর্কে। আমি দেখতে পাচ্ছি রাজ্যপালের ভাষণে রয়েছে ইডেন গার্ডেনে ১৯ লক্ষ ৫১ হাজার টাকা খরচ করে ক্রিকেট স্টেডিয়াম তৈরি করে দেবেন, আমি তার জন্য অভিনন্দন জানাচ্ছি। আমি আশা করি, সরকার এই বছরের মধ্যে এটা করে দেবেন। কারণ এটার বিশেষ প্রয়োজন। কিন্তু ফুটবল স্টেডিয়াম, স্পোর্টস স্টেডিয়াম আরো বেশী প্রয়োজন। তার জায়গা নিয়ে অনেকদিন ধরে গোলমাল চলছে। সল্ট লেক-এ যদি হয় তাতে কোন আপত্তি নেই। কিন্তু সেখানে যে স্টেডিয়াম হবে সেটা যাতে এমনভাবে তৈরি হয় যাতে ভবিষ্যতে যদি দরকার হয় তা হলে অলিম্পিক গেমস হতে পারে, সেইরকম ব্যবস্থা থাকা দরকার, সেদিকে লক্ষ্য রেখে করবেন। আমি একটা সাজেস্‌শান রাখবো—পূর্বেও আমি এই হাউসে বলেছি যখন আমি মন্ত্রী ছিলাম এবং এই নিয়ে ঝগড়াও হয়েছে যে, ক্যালকাটা রেস তুলে দেওয়া হোক এবং সেখানে যদি একটা স্পোর্টস ওয়ার্লড হয় তা হলে কলকাতায় একটা নূতন জিনিস হবে।

[4-20—4-30 p.m.]

এই রেস তুলে দিলে কলকাতার গরিব, মধ্যবিত্ত যারা শেষ হয়ে যাচ্ছে এই জুয়ার মধ্য দিয়ে এবং কয়েকজন বিত্তশালী লোক নিজেদের সুবিধা আদায় করে নিচ্ছে, এটাকে ভেঙ্গে দিয়ে স্পোর্টস ওয়ার্লড তৈরি করতে পারেন, ফাইন্যান্স মিনিস্টার হয়তো আয়ের কথা বলবেন, কিন্তু এই স্পোর্টস ওয়ার্লড থেকেও টাকা পাবেন। কিন্তু এই যে একটা অন্যায়, পাপের সংস্থা রয়েছে সেটাকে তুলে দেওয়া দরকার এবং কলকাতার এই জায়গাটাকে আমরা স্পোর্টসের জন্য ব্যবহার করতে পারি। তার ফলে বাংলার মানুষ, কলকাতার মানুষ আপনাদের আশীর্বাদ দেবে। আর একটা বিষয় বলতে চাই, আমাদের কলকাতায় দেখা যায়, বহু রাস্তা আটক থাকে লরী দিয়ে—চারিদিকে লরী স্টেশন হয়ে গেছে, সারি সারি লরী দাঁড়িয়ে থাকে, রাস্তায় লোক হাঁটতে পারে না, ড্রেন বন্ধ হয়ে যায়, নানারকম অসুবিধা দেখা দিয়েছে। বড় বড় শহর যেমন দিল্লী, বম্বে প্রভৃতি জায়গায় গেলে দেখা যায়, শহরের বাইরে লরী স্টেশন আছে, সেইরকম কলকাতার পাশে লরী স্টেশন করা দরকার। সময়মত তারা মাল নিয়ে আসবে এবং দরকার হলে টেম্পো করে মাল আসবে, এটা বিশেষ দরকার। তা না হলে যে ধরনের কনজেস্‌শন হচ্ছে যেখানে সেখানে লরী সারি হয়ে দাঁড়িয়ে থাকার দরুন তাতে কলকাতার অবস্থার কিছু পরিবর্তন আমরা করতে পারবো না। এই প্রসঙ্গে বলতে চাই, কলকাতায় ছোট ছোট স্কুটার সার্ভিস চালু করুন এবং বাঙ্গালীর ছেলেদের স্কুটার দিন। ঐ স্কুটার ট্যাক্সি করে রিক্সা তুলে দেওয়া উচিত। এই স্কুটার ট্যাক্সির ব্যবস্থা করলে হাজার হাজার বাঙ্গালীর ছেলে কাজ পাবে। আমাদের এই সরকারের সংস্থ মেজরিটি আছে, আমাদের সমস্ত ক্ষমতা রয়েছে, আমাদের পেছনে সাধারণ মানুষ আছে। সুতরাং এইগুলোকে তুলে দিয়ে নূতনভাবে কাজ করতে হবে। চাকরির কথা অনেকে বলেছেন, আমি

এই কথা বলবো পশ্চিমবঙ্গের মানুষ যে ভাবে রোজগার করে, শুধু চাকরি দিয়ে সেই রোজগারের পথ করে দিতে পারবেন না। গ্রামের মানুষ যাতে শহরে না আসে তার জন্য গ্রাম্য শিল্পের প্রসার ঘটানো প্রয়োজন। সরকারের পক্ষ থেকে অনেক প্রোগ্রাম করা হয়েছে—নূতন নূতন পদ্ধতিতে কিভাবে উৎপাদন বাড়ানো যায়, জেলায় জেলায় যেসমস্ত র মেটিরিয়েল আছে তাকে কিভাবে কাজে লাগান যায়। আমার একটা সাজেস্‌শন, আমাদের পশ্চিমবাংলার প্রতিটি অঞ্চলে চাষীরা পাট উৎপাদন করে, কিন্তু সেটা গ্রামে কিছুই থাকে না, চলে যায় পাট শিল্প ব্যবসায়ীদের কাছে বা পাটকলের কাছে। সেই পাটের যে প্রাথমিক কাজ রয়েছে পাট ইন্ডাস্ট্রির জন্য, সেইগুলো যদি গ্রামে করা যায়, তা হলে আজকে যা রোজগার হয় তার তিন-চার ডবল গ্রামের চাষীদের থাকবে এবং সেই ব্যবস্থা করা সম্ভবপর। আমি পরীক্ষা করে দেখেছি যখন আমি মন্ত্রী ছিলাম —চেষ্টা করেছিলাম, কিন্তু নানা জিনিসের জন্য করা যায় নি। এইরকম বহু র মেটিরিয়াল শিল্পের পসিবিলিটি আছে, আমি আশা করবো সেদিকে লক্ষ্য রেখে সরকার এগোবেন। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল প্রদত্ত ভাষণের উপর মাননীয়া সদস্যা নুরেন্নাসা সাত্তার যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি। প্রায় ১ বছর হলো বর্তমান সরকারের প্রতিষ্ঠা হয়েছে, ভেঙ্গে-পড়া শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে, জনগণের আশা প্রতিক্ষেত্রেই বাড়ছে। রাজনৈতিক স্থিরতা ফিরে আসার সঙ্গে সঙ্গে শিল্পক্ষেত্রে স্থিরতা ফিরে আসছে এবং এর জন্য সরকারকে জানাচ্ছি আন্তরিক ধন্যবাদ। ধন্যবাদ জানাচ্ছি আরও দু-একটি কারণে, বিশেষ করে বর্ধমান-এর সদরঘাটে দামোদর নদীর উপর সেতু নির্মাণের যে প্রস্তাব বর্তমান সরকার গ্রহণ করেছেন তার জন্য তাঁদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। এই সেতু নির্মাণ হলে বর্ধমান, বাঁকুড়া এবং হুগলী জেলার জনসাধারণ অত্যন্ত উপকৃত হবে। এই সেতুর গুরুত্ব উপলব্ধি করে ১৯৩২ সালে জ্যাকশন এই সেতুর শিলান্যাস করেছিলেন। কিন্তু তার পর দীর্ঘ দিন চলে গিয়েছে, আগের কংগ্রেস সরকার এবং যুক্তফ্রন্ট সরকার এই সেতু নির্মাণের কোন পরিকল্পনা করেন নি, এটা অত্যন্ত দুঃখের কথা। গত বছর ২৮এ মার্চ এখানে দাঁড়িয়ে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশগ্রহণ করে এই সেতু নির্মাণের কোন কর্মসূচী না থাকায় দুঃখপ্রকাশ করেছিলাম। তারপর গত ২৩এ সেপ্টেম্বর বর্ধমানে যে দিন মন্ত্রিসভার বিশেষ বৈঠক অনুষ্ঠিত হয়েছিল, সেদিন মুখ্যমন্ত্রী ঐ অঞ্চলে গিয়েছিলেন এবং সেতু নির্মাণের গুরুত্ব উপলব্ধি করে ঐ স্থানে দাঁড়িয়ে জনতার সামনে ঐ সেতু নির্মাণের কর্মসূচি ঘোষণা করেছিলেন, এবং পরে সেটা মন্ত্রিসভায় ঘোষণা করেছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, আগের কংগ্রেস সরকার বলেছিলেন যে, এই সেতু নির্মাণ করা হবে না। কিন্তু বর্তমান সরকার এই সেতু নির্মাণ করতে বদ্ধপরিকর, এবং আগামী নভেম্বর মাস থেকে এই সেতু নির্মাণ করা হবে। সেই মত কাজ চলছে এবং রাজ্যপালের ভাষণের ৩১ অনুচ্ছেদে তার উল্লেখ আছে। এর জন্য ঐ অঞ্চলের অসংখ্য জনসাধারণ মুখ্যমন্ত্রীকে টেলিগ্রামের মাধ্যমে ধন্যবাদ জানিয়েছে, আমি জানাচ্ছি আন্তরিক অভিনন্দন, মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিশেষ করে পূর্ত মন্ত্রিমহাশয়কে। কিন্তু দু-একটা বিষয়ে একটু হতাশা অনুভব করছি, সেটা হচ্ছে আজকের দিনে বেকার সমস্যা দেশের মধ্যে যে একটা ভয়াবহ আকার ধারণ করেছে এটা সকলেই জানেন। গ্রামাঞ্চলের শিক্ষিত বেকার যুবকেরা ৭-৮ মাইল পথ পায়ে হেঁটে আমাদের কাছে আসে চাকুরির জন্য, কিন্তু আমরা তাদের কোনরকম আশা দিতে পারছি না। তারা রাস্তার কলের জল খেয়ে বাড়ি চলে যায়। আজকে এই ১৮ লক্ষ বেকারের যে সমস্যা, তাদের কর্মসংস্থানের যে চিত্র রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল তা নেই। তাই আজকে ব্যাপক পরিকল্পনা গ্রহণ করতে হবে, সেগুলি দু-রকম ভাবে করা যায়। একটা হচ্ছে, নন-প্রোডাকটিভ, সেটা হচ্ছে ওয়ান-টিচার পাঠশালা এবং গ্রামাঞ্চলে স্কুল প্রতিষ্ঠা। আমরা যখন গণতন্ত্রে বিশ্বাসী তখন নিরক্ষরতা দূর করতেই হবে, তাই আমরা চাই অবিলম্বে হাই স্কুল, প্রাইমারী স্কুল, ওয়ান-টিচার পাঠশালা গ্রাম অঞ্চলে ব্যাপকভাবে প্রতিষ্ঠা করা হোক। এর ফলে এক দিকে যেমন নিরক্ষরতা দূর করা যাবে অন্য দিকে সেই সঙ্গে বেকার সমস্যার সমাধান করা যাবে। আর একটি হচ্ছে উৎপাদন কর্মসূচি। ইতিমধ্যে বলা হয়েছে যে, সরকার নতুন ১০২টি বেসরকারী শিল্পকে লাইসেন্স দিয়েছেন। কিন্ত অত্যন্ত দুঃখের কথা যে এইগুলির

একটিও গ্রামাঞ্চলে প্রতিষ্ঠিত হচ্ছে না। আমরা পত্রিকায় দেখেছি বিহারের মুখ্যমন্ত্রী বলেছেন যে, 'বিহারে বিহারীদের চাকুরি হবে'। আবার গত রবিবার দেখলাম যে, টাটার কারখানায় শুধু বিহারীরা চাকুরি পাবে। বিহার সরকারের মনোভাব যদি এইরূপ হয়, তা হলে এর ফল ভয়াবহ হবে। তাই আমি এই বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যপালের ভাষণে দেখছি কলকাতার উন্নয়নের জন্য সি এম ডি এ, সি এম পি ও রয়েছে, দ্বিতীয় সেতু নির্মাণের পরিকল্পনা রয়েছে, কিন্তু শুধু কলকাতার উন্নতি করলেই পশ্চিমবঙ্গের উন্নয়ন করা যায় না। গ্রামবাংলার উন্নতির প্রতি আরও জোর দিতে হবে।

[4-30—4-40 p.m.]

ভাষণে দরিদ্র, অসাম্যের ক্ষেত্রে সংগ্রামের উল্লেখ আছে। কিন্তু কার্যক্ষেত্রে দেখতে পাচ্ছি যাদের সিলিং-এর ঊর্ধ্বে জমি আছে সেই জমিগুলি গরিবদের মধ্যে কার্যতঃ সব বিলি-বণ্টন করা হচ্ছে না। কিন্তু যাও হচ্ছে তার মধ্যে যারা জমি পেয়েছে তারা সাজসরঞ্জামের অভাবে চাষ করতে পাচ্ছে না। অন্যদিকে আবার জমির মালিকরা হাইকোর্টে ইনজাংশন করে দিয়ে জমিগুলি দখল করে রেখেছেন। সর্বশেষে, পরিচ্ছন্ন শাসনব্যবস্থার কথা বলেছেন। আমরা জানি, মন্ত্রি-মণ্ডলী অক্লান্ত পরিশ্রম করছেন। কিন্তু আমলাদের সঙ্গে জনসাধারণের কোন যোগাযোগ নেই, তাঁরা যদি কোলকাতায় পাখার তলায় বসে কাজ করেন তা হলে গ্রামের মানুষের কল্যাণ করা যায় না। গ্রামের মানুষের জন্য কাজ করতে গেলে গ্রামের মানুষের মধ্যে নেমে আসতে হবে এবং তা হলেই কাজ করা যাবে।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ৯ই ফেব্রুয়ারি এই বিধানসভায় পশ্চিম-বাংলার মহামান্য রাজ্যপালের ভাষণকে আমি প্রথমে আন্তরিকভাবে স্বাগত ও সমর্থন করি। এর সঙ্গে সঙ্গে স্বাগত ও অভিনন্দন জানাই আমাদের সামনের দিকে ঐ বেঞ্চিতে বসা আর এস পি দলকে—যাঁদের বিলম্বে হলেও শুভবুদ্ধি হয়েছে, সি পি এম-এর অশুভ সঙ্গে থাকায় যাঁদের চিন্তাশক্তির বিকৃতি ঘটতে শুরু হয়েছিল। বিলম্ব হলেও যোগদানের মাধ্যমে তাঁরা প্রমাণ করলেন পশ্চিমবঙ্গের সাড়ে চার কোটি মানুষের রায়ে নির্বাচিত এই বিধানসভা এবং তাদেরই আশীর্বাদপুষ্ট এই সরকার। এটা কোন জুয়াচোরের আড্ডাখানা নয় এবং এটাই একমাত্র গণ-তান্ত্রিক পদ্ধতিতে গঠিত বিধানসভা। আমি আরও আশা করব, আগামী দিনগুলিতে এই আর এস পি এবং অন্যান্য ঐসমস্ত বামপন্থী দলগুলির নেতারা তাঁদের ভবিষ্যত কার্যকলাপের মাধ্যমে গণতন্ত্রের প্রতি পূর্ণ শ্রদ্ধা রাখবেন। রাজ্যপালের ভাষণের উপর আলোচনা প্রসঙ্গে আমি প্রথমেই বলব এই রাজ্যে শান্তি ও স্থায়িত্বের ক্ষেত্রে সরকারের ভূমিকার কথা যতখানি গুরুত্ব দিয়ে বলা হয়েছে, অর্থনৈতিক দিককার কথায় ততখানি গুরুত্ব দেওয়া হয় নি। সবচেয়ে বড় কথা হল সরকারের কার্যকলাপের এই যে সালতামামী করা হয়েছে তাতে জনসাধারণের যে একটা মদত রয়েছে, উৎসাহ, উদ্দীপনা রয়েছে সেসব এই ভাষণের মধ্যে নেই। সরকারের কার্য-কলাপের মাধ্যমে জনসাধারণের মধ্যে যে একটা প্রগতিশীল, জাতীয়তাবাদী চেতনার উন্মেষ হয়েছে সেসব তাঁর ভাষণের মধ্যে নেই। আমরা এইসব জিনিস স্বাধীনতার রজত জয়ন্তী বর্ষে, শ্রীঅরবিন্দের জন্মতিথিতে লক্ষ্য করেছি যে, সাধারণ মানুষ কিভাবে এইসব পুণ্য দিনে অংশগ্রহণ করেছে। কিন্তু জনসাধারণের সেই ব্যাপক অংশগ্রহণের কথা রাজ্যপালের ভাষণে নেই। আমরা দেখেছি ভারত-বাংলাদেশ মৈত্র চুক্তির পর সেখানকার রাষ্ট্রপ্রধান শ্রীআবু সৈয়দ চৌধুরীকে এখানে স্বাগত জানান, জি ডি আর, ভিয়েৎনামের সংগ্রামকে অকুণ্ঠ সমর্থন জানানোর ব্যাপারে সারা পশ্চিমবাংলার মানুষের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা আছে এবং আশা করেছিলাম সেসব কথা রাজ্যপালের ভাষণে লিপিবদ্ধ করা হবে। কিন্তু সেসব দেখলাম না। তারপর শিক্ষার ক্ষেত্রে একটা অস্বাভাবিক অবস্থা আমরা লক্ষ্য করছি। এর ক্ষেত্রে টিচার্স-স্টুডেন্ট কো-অপারেশন একটা বিরাট রোল প্লে করে। কিন্তু সেসবের কথা এখানে উল্লেখ করা হয় নি। আমরা আশা করে-ছিলাম শিক্ষার ক্ষেত্রে একটা স্বাভাবিক অবস্থা বজায় রাখার জন্য শিক্ষকদের চাকরির নিরাপত্তার কথা এখানে বলা হবে। কিন্তু দুঃখের কথা শিক্ষকদের চাকরির নিরাপত্তার কোন কথাই এই ভাষণের মধ্যে নেই।

মাননীয় স্পীকার, স্যার, শিক্ষাক্ষেত্রে যে প্রচণ্ড ত্রুটি-বিচ্যুতি, কুশাসন, কর্তব্যে গাফিলতি কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে নর্থবেঙ্গল ইউনিভার্সিটির ক্ষেত্রে আমরা দেখেছি, আমরা দেখেছি ছাত্র পরিষদের নেতৃত্বে হাজার হাজার, লক্ষ লক্ষ ছেলে দাবি করেছে—দে ডিমান্ড এ থরো প্রুব ইন্টু দি অ্যাফেয়ার্স অব দি ক্যালকাটা ইউনিভার্সিটি, আমি আশা করেছিলাম কলকাতা বিশ্ববিদ্যালয় বাংলাদেশের তথা ভারতবর্ষের এই উচ্চতম শিক্ষা প্রতিষ্ঠান যাতে উপযুক্তভাবে টিকে থাকতে পারে তার জন্য রাজ্যপাল এই প্রুব কথাটা উল্লেখ করবেন এবং তাঁর মন্তব্য কিছুটা লিপিবদ্ধ করবেন। আর একটা কথা মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবাংলার বর্তমান জনজীবনে রাজনৈতিক স্থিরতাসাধনে বুদ্ধিজীবীদের যে গুরুত্বপূর্ণ ভূমিকা আছে সেই ভূমিকা তাঁরা যথাযথভাবে এবং গুরুত্বপূর্ণভাবে পালন করেছিলেন, আমি আশা করেছিলাম সেই ভূমিকার কথা এখানে উল্লেখ থাকবে। মাননীয় স্পীকার, স্যার, আমি রাজ্যপালের ভাষণে লক্ষ্য করেছি পৌর প্রশাসনের কুশাসন তার কর্তব্যে গাফিলতির ক্ষেত্রে কয়েকটি পৌরসভা এবং কলকাতা কর্পোরেশানকে ভেঙ্গে দেওয়া হয়েছে, নিশ্চয়ই তাকে স্বাগত সমর্থন জানাই, কিন্তু সাথে সাথে আমি আশা করি, এইসমস্ত কর্তব্য কর্মে গাফিলতির সঙ্গে কুশাসন কার্যকলাপের সঙ্গে যারা ওতপ্রোতভাবে জড়িত তাদের বিরুদ্ধে সরকার নিশ্চয়ই উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেছেন এবং সেই ব্যবস্থা অবলম্বনের ইঙ্গিত নিশ্চয়ই রাজ্যপালের ভাষণের মধ্যে লিপিবদ্ধ থাকা উচিত ছিল। মাননীয় স্পীকার, স্যার, সবচেয়ে বড় কথা হচ্ছে যুব-যন্ত্রণার কথা, বেকার সমস্যার কথা। রাজ্যপালের ভাষণে ১৭ হাজার এবং ১০ হাজার কর্ম সংস্থানের বিজ্ঞাপনের কথা এখানে বলা হয়েছে, কিন্তু আজকে যে যুব-যন্ত্রণা, আজকে যে ২৮ লক্ষ কোন কোন স্ট্যাটিসটিসিয়ানের মতে ৪৫ লক্ষ পশ্চিমবঙ্গের বুকে বেকার, এই বেকার সমস্যার যদি সত্য সমাধান করতে হয়, তা হলে আমি স্টুডেন্টস অব ইকনমিকস হিসাবে মনে করি সবচেয়ে বড় যে এন্টারপ্রাইজ, সবচেয়ে বড় যে উদ্যোগ, সেই উদ্যোগের কথা বলা উচিত ছিল এবং সেলফ এমপ্লয়মেন্ট স্কীমের উপর সবচেয়ে বেশী গুরুত্ব দেওয়া উচিত ছিল। আজকে বেকার ইঞ্জিনীয়ারদের কথা বলা হয়েছে। কিন্তু বেকার ইঞ্জিনীয়াররা কোথা থেকে ফাইন্যান্স পাবে, না, ব্যাঙ্ক থেকে পাবে বলা হয়েছে। একটা ক্ষুদ্র বা মাঝারি শিল্প খুলতে ৩৫ হাজার টাকা লোন দেওয়া হবে। আমি স্ট্যাটিসটিক্যাল ফিগার নিয়ে দেখেছি ৩৫ হাজার টাকা লোন দিলে বড় জোর তিনশো টাকা লাভ থাকতে পারে, তাতে কতজন কর্মচারীকে কাজে লাগান যেতে পারে, কত কাঁচামাল সংগ্রহ করা যেতে পারে, কিভাবে সেই প্রতিষ্ঠান টিকে থাকতে পারে, সেটা সরকার পক্ষ থেকে খতিয়ে দেখা হয় নি। এই ব্যাঙ্কে লোন প্রভিসানের ক্ষেত্রে বাস্তবে পশ্চিমবাংলার বেকার ছেলেদের কাছে যে কি অসহায়তা সেটা কিন্তু রাজ্যপালের ভাষণে লিপিবদ্ধ হয় নি এবং তার প্রতিকারের কোন আশ্বাস দেওয়া হয় নি। কিন্তু এটা জেনে রেখে দেওয়া দরকার যে, এটার জন্য আমি মিঃ বেস্টারউইচের ক্রোকোডাইল টিয়ার্স ফর আন এমপ্লয়েড বয়েজ, এটা কিন্তু শুনতে রাজী নই। কারণ, তাঁদের আমলে তাঁরা কয়টা বেকার ছেলের চাকরির সংস্থান করতে পেরেছেন? সবচেয়ে বড় কথা হচ্ছে বেকার সমস্যার সমাধান যদি করতে হয় নতুন শিল্পের লাইসেন্স নিশ্চয়ই করবেন, কিন্তু আজকে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোর যে গতি-প্রকৃতি তাতে আমি মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে দাবি করব সমস্ত ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিজ খোলার আগে যদি আমরা নতুন শিল্প স্থাপনে চেষ্টা করি, তা হলে হয়ত অর্থনৈতিক কাঠামোর গতিপ্রকৃতিকে সঠিক পথে পরিচালিত করে তার গতিপ্রকৃতিকে নির্ধারণ করা আমাদের পক্ষে খুব কঠিন হবে না। উন্নয়ন কর্মসূচির কথা বলা হয়েছে, কিন্তু একটা সাইন্টিফিক অ্যানালিসিস অব ডেভেলপমেন্ট প্রোগ্রাম যদি করতে হয়, তা হলে যেটা লিপিবদ্ধ থাকা উচিত ছিল, যে ডিগ্রি অব প্রায়োরিটিজ অব ডেভেলপমেন্ট, এই প্রায়োরিটিজ অব ডেভেলপমেন্ট-এর কথা কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয় নি। মাননীয় স্পীকার স্যার, আমি যে জেলা থেকে নির্বাচিত হয়েছি সেটা হচ্ছে নদীয়া জেলা। আপনারা জানেন সেখানে হাজার হাজার, লক্ষ লক্ষ তন্তুবায় সম্প্রদায়ের লোক বাস করে। আজকে সুতার দাম বেড়ে যাওয়ার ফলে আমরা দেখতে পাচ্ছি হাজার হাজার তাঁত বন্ধ হয়ে গেছে, লক্ষ লক্ষ তন্তুবায় কর্মচ্যুত হয়ে বুভুক্ষুতার মধ্যে পড়েছে। বিগত বিধানসভার অধিবেশনে আমি যখন আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে বিনীতভাবে করুণ আবেদন করেছিলাম তখন অনারেবল মিনিস্টার ইনচার্জ অব দ্যাট ডিপার্টমেন্ট বলেছিলেন ওয়েস্ট বেঙ্গল টেক্সটাইল কর্পোরেশান খুলে এবং [illegible]

তন্তুজীবীদের কাছে সরবরাহ করে দিয়ে এই সমস্যার সমাধানের চেষ্টা করা হবে। আমি আশা করেছিলাম এবারকার রাজ্যপালের ভাষণে এই যে কয়েক লক্ষ তন্তুজীবী শ্রমিকদের সমস্যার সুরাহার কথা শুধু নয়, কিছু আশ্বাস, প্রতিশ্রুতি দেবেন কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন সে সম্বন্ধে একটা পরিষ্কার চিত্র তুলে ধরবেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, রাজ্যপাল অনেক জেলার কথা বললেন, কিন্তু আমার জেলার লক্ষ লক্ষ তন্তুবায় সম্প্রদায়ের কথা যারা কর্মচ্যুত হয়ে ভিখারীতে পরিণত হয়েছে তাদের কথা বললেন না।

[4-40—4-50 p.m.]

আর একটা কথা বলা দরকার এবং সেটা হচ্ছে আমাদের এই পশ্চিমবাংলায় নিশ্চয়ই তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায় রয়েছে। রাজ্যপাল তাঁর ভাষণে তাদের শিক্ষার বিকাশের কথা এবং তাদের অর্থনৈতিক উন্নতির কথা বলেছেন। কিন্তু তাদের উচ্চশিক্ষার ক্ষেত্রে লক্ষ্য করছি দেয়ার ইজ নো রিজার্ভেসন অব সিটস ফর দি শিডিউল্ড কাস্ট ইন দি ইউনিভার্সিটি এডুকেসন। আমি আশা করেছিলাম এই তফসিল জাতিদের মধ্যে যদি সত্যসত্যই উচ্চশিক্ষার বিকাশ করতে হয় তা হলে রাজ্যপাল তাঁর ভাষণে বলবেন যে, দেয়ার উইল বি সাম রিজার্ভেসন অব সিটস ইন দি ইউনিভার্সিটি এডুকেসন ফর দি সিডিউল্ড কাস্টস অ্যান্ড সিডিউল্ড ট্রাইবস। কিন্তু আমি দেখছি একথার কোন উল্লেখ করা হয় নি। আমি সেইজন্য মন্ত্রিসভার কাছে আবেদন করছি তাঁরা যেন এটা চিন্তা করেন। এবারে আমি মিঃ বেস্টারউইচ-এর কথার কিছু উত্তর দিতে চাই। তিনি বলেছেন জিনিসের দাম বেড়েছে। আমি সেকথা স্বীকার করি এবং গত ৯ই ফেব্রুয়ারি তারিখে রাজ্যপাল তাঁর ভাষণেও সেকথা বলেছেন। কিন্তু রেশনের চাল সম্বন্ধে মিঃ বেস্টারউইচ যেকথা বলেছেন তাতে আমি তাঁকে বলতে চাই যে, বিগত সরকারের কর্মসূচির সংগে এবারকার সরকারের কর্মসূচি যদি মিলিয়ে দেখেন, তা হলে তিনি নিজেই দেখতে পাবেন যে, এই সরকার রেশন স্কেল কতখানি বাড়িয়েছেন। একথা বলে রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার গাংগুলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ ধীরস্থিরভাবে পড়ে দেখলে দেখা যাবে এর মধ্যে অনেক বক্তব্য রয়েছে যেটা বিভিন্ন সদস্যদের বক্তব্য থেকে শুনছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা জিনিস লক্ষ্য করছি এবং সেটা হচ্ছে এই যে ১২ পৃষ্ঠা ব্যাপী দলিল, সেই দলিলে আগামী এক বছরে এই সরকারের লক্ষ্য হিসেবে যেটা পরিগণিত হবে সেখানে মাত্র কয়েকটি লাইন ভূমিসংস্কার সম্বন্ধে রয়েছে। আপনারা সকলেই জানেন এটা হচ্ছে কার্ডিনাল ইশ্যু। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, সমাজতন্ত্রের দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। এসব কথা পরে হবে। ল্যান্ড ইশ্যু একটা বিরাট সমস্যা। গণতান্ত্রিক বিপ্লব সমাধান করতে হলে ভূমিসংস্কার এসেনসিয়াল। এই যে প্রাথমিক পথ একে বাদ দিয়ে কোন সামাজিক বিকাশ হতে পারে না। কিন্তু সেইজন্য যে গুরুত্ব দেওয়া উচিত ছিল সেটা এই পলিসি এবং স্টেটমেন্টের মধ্যে দেখতে পাচ্ছি না। ভূমিসংস্কারকে আজকে ন্যাসনাল প্রবলেম হিসেবে, জাতীয় সমস্যার মূল বিষয়বস্তু হিসেবে দেখতে হবে। এটা যে শুধু আমি বলছি তা নয়, এখানে যাঁরা বয়স্ক আছেন তাঁরা সকলেই সেকথা জানেন। ১৯৩৬ সালে পণ্ডিত নেহরুর নেতৃত্বে কংগ্রেসের যে অধিবেশন হয় সেখানেও ল্যান্ড টু টিলার্স এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়। তা হলেই বোঝা গেল, দেশের বিকাশসাধন যদি করতে হয়, তা হলে যারা প্রকৃত চাষের সংগে যুক্ত আছে তাদের হাতে জমি ফিরিয়ে দিতে হবে। কিন্তু সেই কাজ আমরা করতে পারি নি এবং আগামী দিনে যে করা হবে রাজ্যপালের ভাষণে তার কোন ইংগিত নেই। আমার কাছে এই জিনিসটি খুব পেইনফুল লাগছে। আমি আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের কাছে একটা আবেদন রাখছি যে, আপনারা একবার ভেবে দেখুন আগামী দিনে এইসমস্ত ব্যবস্থা করবার যে গুরু দায়িত্ব আমাদের এই মোর্চার উপর রয়েছে এবং যেকথা আমাদের ১৭ দফা কর্মসূচির মধ্যে নিবদ্ধ রয়েছে তাদের যদি সত্যিকারের বাস্তব রূপ দিতে হয়, তা হলে এর প্রতি নজর অবশ্যই দিতে হবে। কৃষককে দেখে আমাদের বুক ফেটে যাচ্ছে এটা হওয়া উচিত। কিন্তু এটাই তো বড় কথা নয়। আজকে ভূমিসংস্কারে কি শুধু কৃষকদের মংগল হবে, তা তো নয়, গোটা সমাজের গোটা দেশের মংগল হবে।

It will change the economic structure of the society.

এখানে অনেকে বেকারের কথা বলেছেন—শিল্পের কথা বললেন। যদি আজকে কৃষকের বিকাশ না হয় তা হলে আপনার হোম মার্কেট ডেভেলপ করবে না, আভ্যন্তরীণ বাজার বিকশিত হবে না, শিল্প বিকশিত হবে না, কৃষকের যদি উন্নতি না হয়, তা হলে শিক্ষার বিস্তার হবে না। টোটালিটি সামগ্রিক দিকে বিবেচনা করেই ধনতান্ত্রিক বিপ্লব সম্পূর্ণ করার পক্ষে এই জিনিস অপরিহার্য। এই অপরিহার্য যে কি এটা আমাদের বিবেচনা করতে হবে। কিন্তু তার ইঙ্গিত আপনি কোন জায়গায় রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাবেন না। ভূমির ব্যাপারটা আপনি জানেন, আমরাও সকলে জানি যে, যখন পার্মানেন্ট সেটেলমেন্ট হয়, চিরস্থায়ী বন্দোবস্ত হয়, এক কলমের খোঁচায় জমিদারদের ইংরাজরা মালিক করে দিয়ে গেল যাদের জমির সংগে কোন সম্পর্ক নাই। এই যেখানে পজিসন সেখানে জমির মালিকদের কাছ থেকে জমি নিয়ে একচুয়াল টিলার, যারা জমিতে ফসল উৎপাদন করেন, সোনা ফলান, তাদেরই হাতে জমি তুলে দিতে হবে, দ্যাট ইজ আওয়ার টাস্ক, দ্যাট ইজ আওয়ার ন্যাশানাল টাস্ক। এই টাস্ক ফুলফিল করবার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ওয়ার্কিং গ্রুপ থেকে ন্যাশানাল কমিশনার অর ল্যান্ড রিফর্মস কমিটি তারা কতকগুলি সাজেসসন দিয়েছেন। তাদের বক্তব্যের সঙ্গে আমরা প্রায় সকলেই একমত। কেন্দ্রীয় কংগ্রেস নেতৃত্ব প্রাদেশিক নেতৃত্ব মুখ্যমন্ত্রিমহোদয়গণ, সম্পাদকগণ, সভাপতিগণ—এরা মিলে একটা সিদ্ধান্ত করেছিলেন, আপনার বোধ হয় মনে আছে নাইন ম্যান কমিটি হোয়াট ওয়াজ দেয়ার সাজেসসন—তাঁদের সাজেসসনগুলি যদি আমরা খতিয়ে দেখি, তা হলে দেখতে পাব তারা কতকগুলি কথা বলেছিলেন, যে কথাগুলি আজকে আমাদের ভাবতে হবে। তার আগে ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়কে বলি যে আইন, শিক্ষা, আচার-ব্যবহার যাই বলুন দিজ আর সুপারস্ট্রাকচার। যে আইন টেনান্সী অ্যাক্টে হয়েছিল পার্মানেন্ট সেটেলমেন্টের পরে এবং যে আইনগুলি এখন আমরা দেখছি সেই আইনগুলি রচিত হয়েছিল কার স্বার্থে। তৎকালীন সময়ে যখন আমরা পরাধীন ছিলাম শোষকশ্রেণীর অত্যাচারীর স্বার্থে এই আইন তৈরি হয়েছিল। সেই আইন চলে আসছে লিগ্যাসী যাকে বলে, তাকেই আমরা অনুসরণ করে চলেছি। এটা রদবদলের ঘটনা নয়। একটু-আধটু এখানে-সেখানে ওষুধ দিয়ে রোগী বাঁচাতে পারবেন না, যদি মূলে হাত না দেন। সেজন্য ল্যান্ড ইশ্যু আলোচনা করতে গেলে প্রথমেই আমাদের বুঝতে হবে এন্টায়ার অতীতে যে ভূমি আইন ছিল সেই আইনকে ঢেলে সাজতে হবে। টোটালিটি সামগ্রিক দিক থেকে এই সেকসন, ঐ সেকসন, এই ক্লজ ঐ ক্লজের কোন প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে, ওভারহলিং অব দি ওল্ড ল, এই জিনিস যদি আমরা না করতে পারি, এর দিকে যদি না লক্ষ্য রাখি, তা হলে রাজ্যপাল তাঁর ভাষণে যেখানে তিনি বলেছেন তিনি একটু খুশী হয়েছেন আমরাও খুশী হয়েছি যে, পাঁচ বছরের যেসমস্ত জমি দেনার দায়ে বিক্রি হয়ে গিয়েছিল সেই জমি ফেরত পাওয়া যাবে, ভেরি গুড। জমি-জায়গা যে বিক্রি হয়ে গিয়েছিল কিভাবে তা নেওয়া হবে সেইসমস্ত কথা নেই, মূলে যদি হাত না দিই, তা হলে আজকে যেসব কথা বলা হচ্ছে তার মূল জায়গায় আমরা পৌঁছাতে পারব না।

[4-50—5 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের কাছে এই জিনিসটাই বলতে চাইছি যে, আসুন আগামী দিনে আমরা কি করে প্রকৃত ভূমিসংস্কার আইন প্রবর্তিত করতে পারি তার জন্য সচেষ্ট হই এবং সেদিকে যাই। উপাধ্যক্ষ মহাশয়, আপনার মনে আছে গত সেসনে হোল হাউসের কাছে ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় এই আশ্বাস দিয়েছিলেন যে, একটা কম্প্রিহেন্সিভ বিল তিনি আনবেন, সমগ্র এস্টেট একুইজিশন ল্যান্ড রিফর্ম অ্যাক্ট সমস্ত কিছু মিলিয়ে একটা বিল উপস্থাপিত করবেন, যাতে কৃষকরা ভরসা পাবে, সমস্ত বাঙালী ভরসা পাবে যে, আগামী দিনে শুধু কৃষি সবুজ বিপ্লবই ঘটবে না, কৃষির যে অংশীদার কৃষক তাদের দিনই ফিরে যাবে এবং তার ফলে সমাজব্যবস্থায় অর্থনৈতিক কাঠামোর পরিবর্তন ঘটবে। এইরকম বিল যে আসবে তার কোন ইঙ্গিত কি এই ভাষণের মধ্যে আছে? এই ভাষণ কি তেমন কোন ইঙ্গিত বহন করছে? কেন তা নাই, যে এবারে সেই বিল নিয়ে আসবেন যাতে করে যারা কৃষক, জমি চাষ করছে, যাদের হাতে জমি নাই তাদেরকে জমি দেওয়া হবে, এবং যারা জমির মালিক চাষ করছে না, তাদের হাত থেকে জমি নেওয়া হবে? দিস ইজ দি প্রবলেম, এটা মূল সমস্যা আমাদের কাছে। এখন দেখা যাক যেটা হয়েছে, তাকে কার কাজে আনতে পারবেন। এখানে লক্ষ্য করে

দেখছি যে, কৃষকরা শতকরা ৬০ ভাগের হাতে জমি আছে ৫ পারসেন্ট, আর যারা সমাজের সাড়ে তিন জন, তাদের হাতে জমি আছে ৩০ পারসেন্ট। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এই থেকেই বোঝা যায় যে, জমি প্রকৃত চাষীর হাতে নেই। কিন্তু যতটা সংস্কার করতে গিয়েছেন, যতটা ভূমি-সংস্কার আইন বলছে, সেখানে ঘটছে কি? একটা একটা ধরুন। নাইন ম্যান কমিটি পরিবারের কি সংজ্ঞা দিয়েছিল? সেই সংজ্ঞা রক্ষিত হয় নি। দেখা গিয়েছে আমাদের এখানে আমরা করেছি, বয়স্ক পুত্রকে পৃথক সংসার বলে গণ্য করতে হবে। স্যার, আপনার অভিজ্ঞতা আছে, এই বয়স্ক পুত্রের ব্যাপারে কি মজা হচ্ছে, যারা আমরা এখানে নির্বাচিত হয়ে এসেছি, তাঁরা সকলেই এটা জানেন, সি পি এম কি কারসাজি করে ১৫ বছরের ছেলেকে ২১ বছর বয়স্ক করে চালিয়েছিল, ফলে এমন অবস্থা হয়েছে যে, হয়ত দেখা যাবে তের বছরের ছেলে বিবাহ করে সন্তানের বাবা হয়েছে, জমির মালিক হয়েছে, তারপরে স্ত্রী-ধন আলাদা থাকবে। এই যদি অবস্থা হয়, তা হলে জমি আসবে কোথা থেকে? এই করে যদি শতকরা ৩০ ভাগ জমি দখল করে বসে থাকে, জমি পাবেন কি করে? কেন এইরকম ঘটছে? যখন আমরা মোর্চা ঠিক করলাম, তখন এটা ঠিক হয়েছিল জোতদারদের হাত থেকে জমি নেব। কিন্তু বস্তুতঃ ঘটছে কি? একটা রিভোলিউশন স্টার্ট করলে কাউন্টার রিভোলিউশন হয়, শ্রেণীশত্রুর গায়ে হাত দেবেন, আর তারা চুপ করে বসে থাকবে তা হয় না, তারা কোমর বেঁধেছে, প্রতি পদে বাধা সৃষ্টি করছে। এই যে ভূমিসংস্কার জিনিসটা করতে চেষ্টা হচ্ছে, তারা তা বানচাল করবার জন্য সমস্ত রকম চেষ্টা করছে, এটাই আজকে দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি আমাদের এখান থেকে মাননীয় সদস্য শ্রীঅরুণ মৈত্র এবং বিশ্বনাথ মুখার্জীকে নিয়ে একটা কমিশন করে এ বিষয়ে দেখবার চেষ্টা করছেন লক্ষ লক্ষ বিঘা জমি নিয়ে কিভাবে রেখে দিয়েছে ফিশারী ইত্যাদি করছে। অথচ ভূমিরাজস্ব মন্ত্রী এখানে বলেছিলেন, ফিশারী ইত্যাদি কারচুপিতে হাজার হাজার বিঘা জমি যাতে না রাখতে পারে, যাতে সেই জমি খদ্যোৎপাদনের কাজে ব্যবহৃত হয়, তার ব্যবস্থা করা হবে। অ্যান্টি-ন্যাশনাল স্ট্যান্ড ঘুচিয়ে যাতে নূতন বিল আসে সেইরকম কোন ইঙ্গিত এর মধ্যে নেই। ফ্যামিলি সিলিং সম্বন্ধে যা দেখছি তাতে কত জমি বার করবেন কি করবেন না সেটা পরের কথা কিন্তু এমন বহু লোক আছে যারা বহু জমি ভোগ করছে, ইট ইজ অ্যান এস্টাব্লিসড্ ফ্যাক্ট, এটা কি আমাদের বরদাস্ত করতে হবে কিনা মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা আমাদের ভেবে দেখতে হবে। আজকে সমগ্র বিল আসছে না, না কি আসছে সে সম্বন্ধে কোন কিছু এর মধ্যে নেই এর মানে কি? আগামী দিনে আমরা যা করেছি তাই ভাঙিয়ে খাব?

তাতে কি কৃষকের বিকাশ হবে? তাতে কি চাষী জমি পাবে? এই হচ্ছে ঘটনা। সেই জায়গায় যাওয়া যাবে কিনা? ইট স্যুড বি থটওভার, দেখতে পাচ্ছি যাওয়া যাচ্ছে না। জমির ব্যাপারে দেখতে পাবেন, ভাগচাষ রেকর্ড সম্বন্ধে কথা হয়েছে। এর আগে মাননীয়া সদস্যা বলে গেছেন ২০ লক্ষ লোকের মধ্যে মাত্র ৮ লক্ষ লোককে রেকর্ড করা হয়েছে, লেট দেয়ার বি এ টোট্যাল সেটেলমেন্ট। এঁরা বলছেন, টাকা নাই। মাননীয় বিজয়বাবুও বলে গেছেন, ব্যুরোক্রেসী বলছে টাকার অভাব। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন ২২ কোটি টাকা কোলিয়ারীর মালিকরা রয়ালটি ফাঁকি দিয়েছে। ভূমিসংস্কারের ব্যাপারটি হচ্ছে ন্যাশনাল কজ—ন্যাশনাল প্রোজেক্ট, একটা জাতীয় ব্যাপার। তার জন্য কি আমরা টাকা খরচ করতে পারি না? অথচ আমলাতন্ত্র বলছে টাকার কোন সংস্থান নাই। অথচ এই ভূমি থেকে আমরা ইনক্রিজ রেটে ৪ কোটি টাকার বেশী পেতে পারি। এ সম্বন্ধে ন্যাশনাল কমিশন বলেছেন, "ফিন্যান্স ইজ নট দি প্রবলেম।" ব্যুরোক্রেসী বলছে, লোক নাই, টাকা নাই, টাকাও পাওয়া যাচ্ছে না।

বেকারের কথা বলছেন—ন্যাশনাল প্রবলেম -যেমন ১৮ হাজার লোকের কাজ, এই ফাঁকে আপনারা কাজ করে দিতে পারেন। এই সেটেলমেন্টের ব্যাপার ও এটা সাইমালটেনিয়াস না হলে হবে না। যেটুকু হয়েছে তাকে কার্যকর করা হবে কি? এটা ভেবে দেখা দরকার। যেখানে নাইন-ম্যান কমিটি বলেছেন, আমরাও বলেছি -পপুলার কমিটি ছাড়া হবে না। এখন বলতে পারেন পপুলার কমিটির কথা তো সবাই বলে। এটা খুব সহজে পারা যায়, প্রকৃত কৃষকদের প্রতিনিধি নিয়ে। কারণ দে উইল অ্যাক্ট অ্যাজ ওয়াচ-ডগস।

আপনি জানেন নাইন-ম্যান কমিটি একথা বলছেন। টিলার্স রিপ্রেজেনটেটিভ একথা বলেন নাই, ওয়াচ-ডগ কথাটা ব্যবহার করেছেন। যেটুকু জমি আমরা পাচ্ছি, তাও আমরা ঠিকমত

বিলি করতে পারছি না। সেখানেও নানারকম বাধা-প্রতিবন্ধকতা ও জটিলতা দেখা দিচ্ছে। তাতে সময় চলে যাচ্ছে। আমি বলবো এইসমস্ত জিনিস করতে হবে। ১৭ দফা কর্মসূচিতে অনেক কথা বলেছে। জনতার উদ্যোগে সমস্ত বন্ধ দরজা খুলে দেও—কেবল মুখে বক্তৃতা দিলে হবে না। আর্নালিশ্ পিপলস ইনিশিয়েটিভ উই মাস্ট শো সাম প্রসেস। বাস্তবে তার উদ্যোগ দেখাতে হবে যাতে দেশের প্রকৃত গরিব জনসাধারণ বুঝতে পারে—হ্যাঁ, এবার আমরা জমি পাব। এই বিশ্বাস যেন তারা করতে পারে, একথা যেন তারা ঠিক ঠিক বুঝতে পারে। তার প্রতিফলন এই রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও আমি দেখতে পেলাম না। যে কথা আমাদের যুবকরা ও কংগ্রেসের যুবকরা একসাথে বলছে—একটা টাইম বেঁধে দেও—সময়সীমা বেঁধে দেও—এই সময়ের মধ্যে করবে। তা না হলে আর চলবে না। সেদিকে আপনাদের নজর দিতে হবে। ১৯৩৮ সালের কথা বলি, সেখানেও আপনি জানেন কৃষকদের দিয়ে জমি চাষ করার কথা ভাবা হয়েছে, তখনও কৃষকদের জমি দেবার কথা বলা হয়েছে। তারা ঋণভারে জর্জরিত। এই ভাষণের মধ্যে একটি কথা বলা যেত ডেট ক্যানসেল কর, যে কৃষকদের ঋণমুক্ত করতে হবে। তা না হলে কৃষক শুধু জমি নিয়ে কি করবে? এখন তারা জমি নিয়ে কি করছে ঋণের দায়ে জমি জলে বেচে দিতে হচ্ছে। কাজেই এই ভূমিসংস্কারের স্বার্থে কৃষককে ঋণমুক্ত করবার কথা ভাবতে হবে।

আর যে কথাটা, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছিলাম, তা যদি কান পেতে না শোনেন, কারণ হাউসের মধ্যে বলছি তা নয়, সর্বত্রই সেই কথা, বাহিরে সেটা যদি কার্যকর না হয়, তা হলে দেওয়ালের লিখন ফুটে উঠবে—মানুষ চুপ করে বসে থাকবে না, আইন হবে কি হবে না, রাজ্যপালের ভাষণ গুরুত্ব পেল কি পেল না।

It will not concern the tillers. They will advance, they will march.

তারা এগিয়ে যাবেই। সেইজন্য মোর্চার কৃষাণ সংঘ ও কংগ্রেস এবং কৃষক সভা আমরা চাই আমাদের প্রতিনিধিত্বে আপনারা নিশ্চয়ই ভূমিসংস্কার করবেন। যদি না করেন, তা হলে হাতে হাত মিলিয়ে, কাঁধে কাঁধ মিলিয়ে আমরা এগোব ও জমি দখল করতে হবে। আমরা যাদের নির্বাচিত প্রতিনিধি তাদের ঘোষিত সিদ্ধান্ত যে সফল করে এসেছি তা যদি প্রতিপালিত না হয়, তা হলে পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষ, কৃষক বর্গাদার তা সহ্য করবে না। তার জন্য তারা জমি নেবে। সেইজন্য আমি মনে করি যে, রাজ্যপালের ভাষণে সে ইংগিত, অর্থাৎ কৃষককে এগিয়ে নিয়ে যাওয়ার ইংগিত থাকা উচিত ছিল এবং আশা করেছিলাম যে ভূমিসংস্কারের সে ইংগিত আমরা পাবো।

[5-00—5-10 p.m.]

**শ্রীপ্রশান্তকুমার সাউঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ এই সভায় প্রদান করেছেন তা আমি সর্বতোভাবে সমর্থন করি। গণতান্ত্রিক সমাজবাদ প্রতিষ্ঠার জন্য আমরা প্রতিজ্ঞাবদ্ধ এবং তার জন্য অনেক বৈপ্লবিক এবং জাতীয় নীতি গ্রহণ করা প্রয়োজন, কিন্তু এর রূপায়ণের ভার প্রধানত প্রশাসনিক কর্তৃপক্ষের উপর, অথচ সেই যন্ত্র আজ দুর্নীতি-গ্রস্ত ও রাহুগ্রস্ত। প্রশাসনিক সংস্কারের আভাস এই ভাষণে পেলাম না। অথচ সাধারণ মানুষ আজ অনেক দূরে চলে যাচ্ছে। এই প্রশাসনিক গাফিলতি ও কর্তব্যহীনতার জন্য আজ সাব-রেজিস্ট্রি অফিস, স্কুল বোর্ডের অফিস ইত্যাদি প্রত্যেকটি বিভাগের জন্য এনকোয়ারি কমিটি গঠন করা উচিত এই মাননীয় বিধানসভার সদস্যদের নিয়ে। পশ্চিমবঙ্গে সম্পত্তি অধিগ্রহণ বিধি (১৯৫৩) অনুযায়ী বহু একর জমি সরকারের উপর ন্যস্ত হয়েছে, কিন্তু দুঃখের বিষয়, এই জমির সুষ্ঠু বণ্টনের কোন্ নির্দেশ এই ভাষণে নেই। অথচ আজ আমরা কৃষক-শ্রমিকদের উন্নতি করতে বদ্ধপরিকর। সরকার কর্তৃক গঠিত ল্যান্ড ডিসস্ট্রিবিউসান কমিটি যা হয়েছে তাদের ডিস্ট্রিবিউসান কার্যকর হচ্ছে না। অথচ সরকার এ সম্বন্ধে কেন আইন রচনা করছেন না। হাইকোর্টে কেবল মামলা হচ্ছে আর দরিদ্র কৃষকেরা আরো দরিদ্র হচ্ছে। বিধানসভায় অনুমোদিত আইন বলে যদি সরকার এর ব্যবস্থা না করেন, কেবল যদি নীরব দর্শকের ভূমিকা নেন, তা হলে সরকারের ভূমিসংস্কারের সদিচ্ছা থাকলেও বাস্তবে তা সম্ভব হবে না এবং দিনে

দিনে বর্গাদার ও নিউ লাইসেন্সির সঙ্গে বিরোধ ও সংঘাত বেড়েই চলবে। এবং কিছুদিন এই-ভাবে চলতে থাকলে সমাজে আরও বিশৃঙ্খলা দেখা দেবে ও আইন এবং শৃঙ্খলার অভাব দেখা দেবে। সমস্যাসঙ্কুল পশ্চিমবঙ্গের সমাধান কোনদিনই সম্ভব হবে না, যদি না সরকার ফ্যামিলি প্ল্যানিং-এর উপর গুরুত্ব আরোপ না করেন। রাজ্য সরকারের অধীনে প্রত্যেক জেলাতে ফ্যামিলি প্ল্যানিং-এর ব্যবস্থা করা উচিত। ভারত সরকারের প্রস্তাবিত স্কুল শিক্ষা এক ধরনের প্রথা গ্রহণ করার জন্য আমি পশ্চিমবঙ্গ সরকারকে স্বাগত জানাই। কিন্তু এই ভাষণে একাদশ শ্রেণীর স্কুলগুলির বাড়তি শিক্ষকদের কথা উল্লেখ নাই এবং ওদের ভবিষ্যত সম্বন্ধে একটা সুস্পষ্ট নীতি এই ভাষণে নাই। অথচ এই ভাষণে এর উল্লেখ একান্তভাবে প্রয়োজন ছিল। রুর‍্যাল এরিয়ার প্রাইভেট কলেজগুলির অর্থনৈতিক বিপর্যয়ের কথা থাকা উচিত ছিল। গ্রামাঞ্চলে ব্যায়ামাগার ও ক্রীড়া শিক্ষার উন্নতির দিকে সরকারের বিশেষ নজর দেওয়া উচিত। গ্রাম্য যুবকদের অবসর বিনোদনের দিকটা সরকারের দৃষ্টি দেওয়া উচিত, অথচ তা এ ভাষণে নেই। মিনি বাস জেলায় জেলায় চালু করা উচিত। পঞ্চায়েতগুলি কায়েমী স্বার্থের পীঠস্থানে পরিণত হয়েছে, তার পুনর্গঠনের কোন কথা এই ভাষণে নেই, অথচ এদের উপর গ্রামের উন্নয়ন অনেকটা নির্ভর করছে। এই কটি কথা বলেই আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাই।

**শ্রীরথীন তালুকদারঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মুহূর্তে খবর পেলাম যে, কলকাতার হাসপাতালগুলির চতুর্থ শ্রেণীর কর্মচারীরা স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে দেখা করবার জন্য এসেছেন। পুলিশ দক্ষিণ দিকের গেটের সামনে তাঁদের গতিরোধ করেছে। আমরা জানি চতুর্থ শ্রেণীর কর্মচারীদের বিধান রায়ের আমল থেকে কলকাতা থেকে বদলি করা হত না। কিন্তু এখন দেখা যাচ্ছে যে, অন্যায়ভাবে তাদের বদলি করা হয়েছে। তার জন্য একটা স্মারকলিপি আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে দিচ্ছি এবং অনুরোধ করছি তিনি যেন গিয়ে তাদের সঙ্গে দেখা করেন।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উঠেছে সেটা সমর্থন করছি। মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে বলেছেন

My Government is making allout effort to modernise agriculture.

বাস্তব ক্ষেত্রে সেটা করা হয় নি কোন সার তৈয়ারি কারখানার প্রস্তাব নেই। ট্রাকটর তৈয়ারির পরিকল্পনা নাই, এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস তৈয়ারির পরিকল্পনা নাই, ট্রাকটর ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয় নি। এসব ছাড়া কি করে এগ্রিকালচার মর্ডানাইস হবে? কৃষির জন্য যা করা হয়েছে সেটা বলছি, ইরিগেসানের জন্য ৩,৫০০ শ্যালো টিউবওয়েল দেওয়া হয়েছে এবং প্রত্যেকটির জন্য কৃষককে ৭৫০ টাকা ঋণ শোধ করতে হবে। যে গরিব কৃষকের ৯ বিঘার নীচে জমি আছে তাকে টিউবওয়েল দেওয়া হয় নি। ভেস্ট ল্যান্ডে কোন টিউবওয়েল দেওয়া হয় নাই। এই শ্যালো টিউবওয়েলের চালানোর জন্য ২,৫০০টি পাম্প সেট দেওয়া হয়েছে। প্রতি পাম্প সেটের জন্য ৪,০০০ টাকা ঋণ কৃষককে দিতে হবে। কৃষির উন্নতি করতে গেলে কি কি করা দরকার সেটার সম্পর্কে কতকগুলো সাজেসসানস আপনার মাধ্যমে রাখছি—যেসব কৃষকের ৯ বিঘার কম জমি আছে এবং ভেস্ট ল্যান্ড-এ বিনামূল্যে সরকার থেকে শ্যালো টিউবওয়েল দেওয়া দরকার। ট্রাকটর তৈয়ারির কারখানা করা দরকার, এগ্রিকালচারাল ইমপ্লিমেন্টস তৈয়ারি করার জন্য কারখানা করা দরকার, উত্তর বাংলায় একটা এবং দক্ষিণ বাংলায় একটা করে সার তৈয়ারির কারখানা করা দরকার, গ্রামের শিক্ষিত বেকারদের ট্রাকটার ট্রেনিং দিয়ে প্রতি ব্লকে ৪।৫টা সেন্টার করে সেখান থেকে গ্রামবাসীরা যাতে সামান্য ব্যয়ে ট্রাকটারের সার্ভিস পায় তার ব্যবস্থা করতে হবে। আজকাল ক্যাটল ও ফডারের দাম অত্যন্ত বেড়ে গিয়েছে। এর ফলে কৃষির কাজ অত্যন্ত ব্যয়সাপেক্ষ হয়ে দাঁড়িয়েছে। এই সব ট্রাকটরের জন্য কমিশন বেসিসে লোক নিয়োগ করলে সরকারের খরচ বাড়বে না। ট্রাকটর সেন্টার করতে পারলে কৃষকরা অল্প ব্যয়ে কৃষিকাজ করতে পারবে।

[5-10—5-20 p.m.]

প্রতিটি স্যালো টিউবওয়েল ডিপ টিউবওয়েল রিভার লিফট ইরিগেসনকে প্রায়োরিটি দিয়ে ইলেকট্রিক কানেকসন দিতে হবে। প্রতি জেলায় একটি করে কোল্ড স্টোরেজ করতে হবে। এগুলি করলে আলুর চাষ অনেক বাড়বে। মাননীয় রাজ্যপালের ভাষণে দেখলাম ১,৫৪৪টি গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছে—এতে কি লাভ হয়েছে? গ্রামে শতকরা ৯৫টি খড়ের বাড়ি, তারা খেতে পায় না, তারা বিদ্যুৎ নিয়ে কি করবে! হয়তো বলবেন যে, কটেজ ইন্ডাস্ট্রি করবে। যাদের পেট ভরে খাবার ব্যবস্থা নেই তারা পয়সা খরচ করে জিনিস কিনে কটেজ ইন্ডাস্ট্রি করবে? অধিকন্তু র মেটিরিয়াল গ্রামে পাওয়া যায় না। অতএব সেখানে ইলেকট্রিসিটি দিয়ে কি হয়েছে? অনেক জায়গায় গ্রামে মাত্র তার টেনে দেওয়া হয়েছে তাতে গ্রামের কোনই সুবিধা হয় নি, এবং হচ্ছে না। গ্রামে গ্রামে ইরিগেসনের জন্য স্যালো টিউবওয়েল, রিভার লিফটিং ইরিগেসন এবং ডিপ টিউবওয়েলে ইলেকট্রিক কানেকসন দিতে হবে আগে, তবেই কৃষির উন্নতি করতে পারা যাবে, তার পরে গ্রামে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করলে ভাল হত। এর পর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেকারসমস্যার সমাধানের কয়েকটি প্রস্তাব আমি আপনার মাধ্যমে রাখছি। ১নং হচ্ছে, সমস্ত বাস রুটকে ন্যাশনালাইজ করে বাসের মালিকদের কিস্তিবন্দী করে ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করতে হবে, তাতে প্রতিটি বাসে ১১ জন বেকার ছেলে কাজ করতে পারবে। ২নং হচ্ছে রাজ্যের সবরকম কর্মচারীদের এমনকি স্কুল মাস্টারদের ৫৫ বছর বয়সে কম্পালসারি রিটায়ারমেন্টের ব্যবস্থা করতে হবে যেটা বিহারে করেছে। প্রত্যেকটি টাউনে অটো-রিক্সা চালু করুন, এটা হোল তিন নম্বর, আর চার নম্বর হচ্ছে, বড় বড় কন্ট্রাকটরের কাজ স্প্লিট আপ করে বেকার যুবকদের মাধ্যমে সেই কাজ করাবার ব্যবস্থা করুন। প্রতিটি ব্লকে এগ্রিকালচারাল ফার্ম পোলট্রি স্টার্ট করুন এবং সেখান থেকে যাতে বার্ড এবং খাদ্য কৃষকরা পায় তার ব্যবস্থা করুন। ট্যাংক ইমপ্রুভমেন্ট করে প্রতিটি ট্যাংকে একটি করে ছেলেকে এনগেজ করা যেতে পারে—এবং তার পাড়ে পোলট্রি করে দেশের প্রডাকসন বাড়ানো যেতে পারে। আজকে যদি নন-প্রডাকটিভ এক্সপেন্স বাড়ে, তা হলে দেশে ইনফ্লেসন হবে! যেমন ধরুন হাওড়া ব্রীজ বা আন্ডারগ্রাউন্ড রেলওয়ে হলে খরচ বাড়বে, উৎপাদন বাড়বে না। যে দেশে যেখানে খেতে পাচ্ছে না সেখানে স্কুল যেটা নন-প্রডাকটিভ এক্সপেন্স বাড়ালে তার ফলে ইনফ্লেসন হবে, জিনিসের দাম বাড়বে, এ কেউ ঠেকাতে পারবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শেষকালে আমি কয়েকটি কথা নর্থবেঙ্গল সম্বন্ধে বলবো। ভাষণে দেখলাম যে, নর্থবেঙ্গলের উন্নতির জন্য নর্থবেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড তৈরি করা হয়েছে। আমি জানি না এটা কি করে হোল এবং এতে কারা কারা আছেন বা কাদের নিয়ে এটা গঠিত হোল। আজ প্রায় দু' বছর আগে থেকে শুনেছিলাম যে, এইরকম একটা ডেভেলপমেন্ট বোর্ড হবে। কিন্তু এখন দেখছি যে বোর্ড হয়ে গেছে। জানি না এই বোর্ড হতে দু বছর লেগেছে হয়তো তার কাজ আরম্ভ হতে তিন বছর লাগবে। এই কয়েকটি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রফুল্লকুমার মাইতি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। এই ভাষণের মধ্যে অনেক কথা বলা হয়েছে এবং অনেক না বলা কথাও আছে। তবে যা বলা হয়েছে এবং পশ্চিমবঙ্গের মানুষের জন্য যা করার চেষ্টা করা হয়েছে তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। এখানে দেখতে পাচ্ছি উত্তরবঙ্গের জেলাগুলির উন্নয়ন সুনিশ্চিত করবার জন্য উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছে। সরকারের প্রচেষ্টাকে সাধুবাদ জানাই। সেই সংগে সংগে এই আশা করবো যে, অন্যান্য অনুন্নত জেলাগুলির জন্য অনুরূপ উন্নয়ন পর্ষদ যেন গঠিত হয়। আমাদের সবচেয়ে গুরুতর যে সমস্যা বর্তমানে দেখা দিয়েছে সেটা হচ্ছে বেকার সমস্যা এবং সেই সমস্যার জন্য উদ্বেগ প্রকাশ করা হয়েছে এবং বেকার সমস্যা সমাধানকল্পে কিছু কিছু কাজ করা হয়েছে, কিছু কিছু ব্যবস্থা অবলম্বন করা হয়েছে, সে কথাও বলা হয়েছে। তার একটি জিনিস দেখতে পাচ্ছি শিক্ষিত বেকারদের কর্মসংস্থানের জন্য ৬৬ঃ১ এইভাবে নতুন ৫০০টি শিক্ষাকেন্দ্র স্থাপন করা হয়েছে। এই কথা আমরা আগেই শুনেছিলাম। কিন্তু আমি মনে করি এটি খুব সুনিশ্চিত পরিকল্পনা নয়। কারণ, জেলাতে যে সোস্যাল এডুকেশন অফিস আছে, তার যে জেলা অফিসার আছেন, তাদেরই মাধ্যমে পরিকল্পনা রূপায়ণের কাজ চলছে দীর্ঘদিন ধরে। একজন গেজেটেড অফিসারের অধীনে একটি অফিস আছে এবং এদের পারফরমেন্স একেবারেই নীল বলা চলে। কাজেই সেই বিভাগের মাধ্যমে এই যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে এটারও

পারফরমেন্স কিছুদিন বাদে নীলই হবে। আমি আগের বিধানসভার অধিবেশনে যে প্রস্তাব রেখেছিলাম সেটার আবার পুনরাবৃত্তি করছি। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে যে রেসিও আছে ৪০ঃ ১, সেই রেসিও কমিয়ে যদি ২০-২৫-৩০ঃ ১ করা হত এবং যদি এজন্য প্রয়োজনীয় অর্থ পাওয়া যেত, তা হলে এই দরিদ্র দেশের ভবিষ্যত বংশধরদের কিছু উপকার হত এবং সেটা সত্যিকারের কাজের কাজ হত। রাজ্য সরকার ১৭ হাজার খালি পদে এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ ১০ হাজার খালি পদে লোক নিয়োগ করছেন, কিছুদিন আগে কাগজে আমরা সেকথা দেখেছি। এই নিয়োগের ব্যাপারে এখানে নানারকম সমালোচনা করা হয়েছে। কিন্তু একটি কথা আজকে অস্বীকার করবার উপায় নেই যে, বিলম্বে হলেও, কিছু দেরিতে হলেও এই কাজে আমরা এগিয়েছি এবং আজকে দেখতে পাচ্ছি অনেকেই ইতিমধ্যেই জয়েনও করেছেন, অনেকে ডাকও পাচ্ছেন। যে পদ্ধতি আজকে সরকার নিয়েছেন, তাতে কতটা ত্রুটি আছে সেটা আমরা বলতে পারব না, তবে এই কথা নিঃসঙ্কোচে বলতে পারি যে, গ্রামাঞ্চলের দরিদ্র বেকার ছেলেদের বেশ কিছু অন্ন সংস্থানের ব্যবস্থা করতে পারবে এবং এই প্রচেষ্টার জন্য আমি সরকারকে সাধুবাদ জানাই। আজকে গ্রামের মানুষ যে কোনদিন সরকারী চাকুরির স্বপ্ন দেখে নি, সেও আজকে চাকরি পেয়েছে এবং দেশের মানুষ সেই কথা শুনে তাদের মনে আস্থার ভাব ফিরে এসেছে যে, এই সরকার বেকার সমস্যা সমাধানের জন্য সচেষ্ট এবং দেশের দরিদ্র ছেলেদের চাকরি দিতে কৃতসংকল্প, এই কথা বেশ ভালভাবেই বুঝতে পেরেছে। কৃষি-উৎপাদনের কর্মসূচি নিয়ে বলা হয়েছে। সরকার স্থির করেছেন যে, কৃষি বিভাগের মাধ্যমে অগভীর নলকূপ বসিয়ে সেচের ব্যবস্থা করবেন। এই বিভাগের তত্ত্বাবধানের ব্যাপারটি আমরা আগেই ভালভাবে জেনেছি। কাজেই এটা কতটা কার্যকর হবে সেটা আমরা বলতে পারছি না। কারণ, এই বিভাগের গড়িমসির জন্য এই কার্যসূচিতে আমরা ততটা ফল লাভ করতে পারি নি। কাজেই এইরকম গড়িমসিতে কোন মহৎ প্রচেষ্টা সফল হতে পারে না। তাই এই পরিকল্পনার বিষয়টি নিয়ে সরকারকে আর একটু গভীরভাবে চিন্তা করবার জন্য অনুরোধ জানাই। সেচ এবং বন্যা নিয়ন্ত্রণকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। সেচ এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য প্রচুর অর্থ আমাদের ব্যয় হয় এবং এই বিভাগে দুর্নীতি এমনভাবে বাসা বেঁধেছে যে, এই বিভাগগুলিকে যদি পুরোপুরি ঢেলে সাজানো না যায়, তা হলে যতই অর্থ ব্যয় করা হোক না কেন একটাও কাজের কাজ হবে বলে আমার মনে হয় না। কতকগুলি বিভাগের সঙ্গে পপুলার কমিটি, অ্যাডভাইসরি কমিটি জুড়ে দেওয়া হয়েছে। এই বিভাগের সঙ্গে সরকারের একটা অ্যাডভাইসরি কমিটি গঠন করার জন্য আমি অনুরোধ জানাই। তারপরে সমবায় সমিতিগুলির যে পরিস্থিতি হয়েছে, সেই পরিস্থিতিতে আমরা অত্যন্ত চিন্তান্বিত এবং সেগুলি যেখানে গিয়ে পৌঁছেছে সেখান থেকে সেগুলিকে টেনে তোলা অত্যন্ত কষ্টকর ব্যাপার। সেই সমিতিগুলিকে যদি পুনরুজ্জীবিত করতে হয় এবং সমবায় আন্দোলনকে যদি সাফল্যমণ্ডিত করতে হয়, তা হলে আমার মনে হয় ঐ বিভাগে একটা স্পেশাল পুলিস স্কোয়াড-এর ব্যবস্থা করা দরকার এবং সেটা না হলে সম্ভব হবে না। স্বায়ত্তশাসন প্রতিষ্ঠানগুলির কথা বলা হয়েছে এবং কর্পোরেশন, পৌরসভার নানা অসুবিধার কথা বলা হয়েছে এবং সেগুলিকে সুপারসিড করার কথা বলা হয়েছে। কিন্তু পঞ্চায়েত ব্যবস্থা যেখানে গিয়ে পৌঁছেছে সেকথাও আমাদের চিন্তা করা দরকার। আমরা শুনেছি এই অধিবেশনের মধ্যেই নাকি পঞ্চায়েত বিল আসবে। তা যদি না আসে, তা হলে পঞ্চায়েতকে সুপারসিড করে অ্যাডমিনিস্ট্রেটর বসানো হোক।

[5-20—5-30 p.m.]

**শ্রীসত্যরঞ্জন বাপুলিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। আজকে খুব আনন্দ হচ্ছে এটা দেখে যে, অষ্ট বামের এক বাম আমাদের মধ্যে এসেছেন, যদিও গণতান্ত্রিক সরকারের সঙ্গে সহযোগিতা করার ইচ্ছা বা আন্তরিকতা তাঁদের আছে বলে আমি বিশ্বাস করি না। কারণ, প্রথম দিন থেকেই তাঁদের আচরণে এই বিধানসভার সদস্য হিসাবে পরিষ্কারভাবে বলতে পারি দুঃখিত হয়েছি। রাজ্যপালের ভাষণ না শুনে, যুক্তফ্রন্টের আমলের যে শিক্ষা, ভাষণ দেবার সময় চিৎকার করে, বক্তৃতা দিয়ে ঘর থেকে বেরিয়ে যাওয়া দেখলাম, সেটা তাঁরা ত্যাগ করতে পারেন নি। জানি না এই সময়টা যেটা তাঁরা হাতে পেয়েছেন এই সময়ে আমাদের সঙ্গে মিশে তাঁদের স্বভাবের পরিবর্তন করতে পারবেন কিনা। যাই হোক, এরপর আমি যেটা বলতে চাই, সেটা হচ্ছে স্যার, অত্যন্ত পরিতাপের বিষয়

যে, আমরা গণতান্ত্রিক মোর্চা করেছি, আমরা এগিয়ে চলেছি জনসাধারণের দুঃখদুর্দশা দূর করবো বলে এবং তার প্রতিচ্ছবি হিসাবে রাজ্যপাল তাঁর ভাষণে অনেক কথা বলেছেন। কিন্তু কিছু কিছু জায়গায় বুর্জোয়া আখ্যা দিয়ে আমার মনে হয় জনসাধারণকে প্রতারিত করা হচ্ছে। বুর্জোয়া বহু আছেন—বিলাতে শিক্ষা লাভ করেছেন, স্নাতক হয়েছেন, ডক্টরেট পেয়েছেন,, লিপিবদ্ধ ভাবে বলতে গেলে হীরেনবাবু, ইন্দ্রজিতবাবু সকলেই ব্যারিস্টার। বুর্জোয়া যদি বুদ্ধিজীবীদের বলা যায়, সে ব্যাখ্যা যদি করি, তা হলে তাঁরাও পড়েন। কাজেই এইসমস্ত ছোটখাট ব্যাপারে বাক-বিতণ্ডা করে নিজেদের মধ্যে অন্তর্দ্বন্দ্ব সৃষ্টি করার কোন কারণ আছে বলে আমি মনে করি না। কারণ, ঐ এ আই টি ইউ সি-র সম্মেলন উদ্বোধন করার জন্য বুর্জোয়ার নেত্রী ইন্দিরা গান্ধীকে নিমন্ত্রণ করা হয়েছিল। আজ পশ্চিমবাংলার মানুষ ভীষণভাবে আমাদের উপর আস্থা রাখেন আমরা শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনে দেশকে সমৃদ্ধির পথে এগিয়ে নিয়ে যাচ্ছি বলে। রাজ্যপালের ভাষণে যা আছে সেইরকম তিনটি ভাষণের কাগজ একত্র করলেও পশ্চিমবঙ্গ সরকার যা করেছেন তা লিপিবদ্ধ করা যেত না। উদাহরণস্বরূপ আমি সুন্দরবনের কথা বলতে পারি। সুন্দরবনে কিছু কাজ হয়েছে এরকম একটি কথাও নেই, কিন্তু আমি নিজে জানি সুন্দরবন এলাকায় পশ্চিম-বাংলার এই জনপ্রিয় সরকার লক্ষ লক্ষ টাকা খরচ করে রাস্তা করছেন। আমার এলাকায় ৫৪ লক্ষ টাকা ব্যয়ে সড়ক হয়েছে। তা ছাড়া ৭ লক্ষ টাকা ব্যয়ে বাঁধ দিয়ে মিষ্টি জলের সাহায্যে দুইটি ফসল চাষের ব্যবস্থা হচ্ছে। কাজেই সরকার যা করেছেন তা সমস্ত এই বক্তব্যের মধ্যে নেই।

কিন্তু একটা দুঃখের কথা, গত মার্চ মাসে রাজ্যপালের ভাষণের উপর আমি এই বক্তব্য রেখে-ছিলাম যে, দক্ষিণ ২৪-পরগনা অবহেলিত নিশ্চয়ই জানেন, সুতরাং ঐ এলাকাকে অনুন্নত এলাকা হিসাবে ঘোষণা করুন, এটা যদি না করা হয়, তা হলে নিশ্চয়ই সুন্দরবনের উপর একটা অবিচার করা হচ্ছে। যা দীর্ঘ ২৫ বছর ধরে হয়ে গেছে, আজও তা হচ্ছে। আমি জানি সুন্দরবন এলাকাতে আমাদের সরকার কিছু কাজ করার চেষ্টা করছেন। কিন্তু উত্তরবঙ্গ বা বিভিন্ন জায়গায়, যেমন অনুন্নত এলাকা হিসাবে ঘোষণা করা হয়েছে, তেমনি দক্ষিণ ২৪-পরগনাকেও অনুন্নত এলাকা হিসাবে ঘোষণা করার দরকার আছে। সুতরাং রাজ্যপালের ভাষণের মধ্যে দক্ষিণ ২৪-পরগনাকে অনুন্নত এলাকা হিসাবে যুক্ত করা হোক এবং সরকার সেটা ঘোষণা করুন যে, দক্ষিণ ২৪-পরগনা অনুন্নত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই ভূমিসংস্কার সম্বন্ধে, আমাদের সি পি আই বন্ধু বক্তব্য রেখেছেন ভূমিসংস্কার সম্বন্ধে, কিন্তু আজকে আমাদের গণতান্ত্রিক সরকার ভূমি-সংস্কারের যে আমূল পরিবর্তন করেছেন তা গত দু' দু' বারের যুক্তফ্রন্ট সরকারের আমলে তার এক ইঞ্চিও পরিবর্তন করা সম্ভবপর হয় নি। আমরা এবারে যতটা জমি বিলি করেছি, খবরের কাগজের মাধ্যমে আপনারা দেখেছেন হাজার হাজার একর ভূমি বণ্টন করা হয়েছে, ভূমিহীনদের জমি দেওয়া হয়েছে, জমির দলিল করে তাদের হাতে তুলে দেওয়া হয়েছে। সব জায়গায় হয়তো পারা যায় নি, কিন্তু বহু জায়গায় দেওয়া হয়েছে। বহু জায়গায় আইন-আদালতে আবদ্ধ হয়েছে, সুতরাং সেইগুলো এখনও করা সম্ভব হয় নি। জনসাধারণকে জমি জোর করে কেড়ে নাও, আমাদের সরকার এই কথা বলে নি। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, সমাজতন্ত্রে বিশ্বাস করি। আমরা যুক্তফ্রন্টের আমলের মত বলবো না যে, তুমি জোর করে জমি কেড়ে নাও, দখল করে নাও। এই কথা আমাদের কংগ্রেস সরকার নিশ্চয়ই কখনও বলতে পারে না। যদি কোন সরকারের আইনের উপর বিশ্বাস না থাকে তারাই এইরকমভাবে কেড়ে নেবার কথা বলে। যদি এইগুলি নিতে হয়, তা হলে আইন করে নিতে হবে, বেআইনী করে নেবার বা হুকুম দেবার কোন অধিকার আছে বলে আমি মনে করি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেকার সমস্যা সমাধানের প্রসঙ্গে বলতে গিয়ে বেকার ভাতার কথা উঠেছে। আমরা যে কর্মসূচি গ্রহণ করেছিলাম গণতান্ত্রিক মোর্চার সঙ্গে। আমরা কোথাও বলি নি যে, আমরা বেকার ভাতা দেবো। যুক্তফ্রন্টের আমলে ভোট নেবার জন্য, জনসাধারণকে প্রতারিত করবার জন্য তারা নির্দিষ্টভাবে বলেছিলেন যে, বেকার ভাতা দেবো। আমরা কোথাও বলি নি যে, বেকার ভাতা দেবো। যারা বলেন তারা মুখভরা কথা বলেন, কিন্তু আসলে কি বেকার ভাতা দেওয়া সম্ভব? আজকে পশ্চিমবঙ্গ সরকার ১৭ হাজার, ১০ হাজার চাকরি দেবেন বলেছেন।

চাকরি নিশ্চয়ই দেবেন ঘোষণা যখন করা হয়েছে, কিন্তু সেটা সময়সাপেক্ষ, কারণ নানারকম বাধা আছে। আপনারা নিশ্চয়ই জানেন যে, তার সংগে আমলাতন্ত্রের একটা কঠিন হাত খেলা করছে। আমি জানি কয়েকটা বিভাগে এখনও পর্যন্ত মন্ত্রীর আদেশ তাঁর নিচের দপ্তরে পৌঁছতে দু-তিন মাস সময় লেগে যায়। আমরা যে চাকরি দেবো সরকার যা ঘোষণা করেছেন, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যা ঘোষণা করেছেন, নিশ্চয়ই আমাদের সরকার তার সম্মান দেবেন। কিন্তু আমাদের যে বাধা আছে, আমাদের সরকারী আমলারা যেভাবে অসহযোগ করছেন, সেটা আপনারা সকলেই জানেন। এমন অসহযোগিতা করা হচ্ছে যা বিধানসভার মধ্যে নিশ্চয়ই প্রকাশ্যভাবে বলতে পারা যায়। কয়েকটি ডিস্ট্রিক্টে ভ্যাকান্সির যে ফিগার দেওয়া হয়েছে, প্রকৃতপক্ষে তত ভ্যাকেন্সি ছিল না, বেশী করে সরকারী আমলারা ভ্যাকেন্সি দেখিয়ে দিয়েছেন। কিন্তু চাকরি দিলেই তো হবে না। আমাদের সরকার তো পরিকল্পনা গ্রহণ করেছেন এবং তার মাধ্যমেই কাজ করতে চাই। আমরা পরিকল্পনার মধ্যে দিয়ে, কাজের মধ্যে দিয়ে বেকারসমস্যার সমাধান করতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার গ্রামবাংলার অর্থনৈতিক সমস্যার সমাধান করার জন্য রাজ্যপালের ভাষণের মধ্যে কোন সরাসরি চিহ্ন নেই। আমি এই বিষয়ে পরিষ্কারভাবে বলতে চাই যে, আমাদের সরকার সমস্ত জায়গায় খাজনা ডবল করে দিয়েছেন। আপনি জানেন গ্রামবাংলার অত্যন্ত দুরবস্থা, যা খাজনা ছিল তারা দিতে পারতো না। বর্তমানে একদিকে ডবল খাজনা, আর এক দিকে লেভি। সুতরাং আমি সরকারের কাছে আপনার মাধ্যমে বলবো যে, তাদের বিষয়ে একটু বিচার বিবেচনা করুন। একটা স্ল্যাব করে খাজনা বাড়ান। একেবারে ডবল করে খাজনা বাড়ালে তারা খাজনা দিতে পারবে না। আজকে গ্রামবাংলার অর্থনৈতিক অবস্থার অবনতি ঘটছে, সরকারের খাজনা আদায় হচ্ছে না। প্রত্যেক জায়গায় তহশীলদারদের মুখে এক কথা যে, কেউ খাজনা দিচ্ছেন না, কারণ তারা খাজনা দিতে পারছে না, তাদের খাজনা দেবার মত সামর্থ্য নেই। তাই আজকে আমি এই দাবি করবো আপনার মাধ্যমে সরকারর কাছে যে, সমস্ত গ্রামবাংলার খাজনা সেটা ডবল করে দিয়েছেন, সেটা কমিয়ে দিয়ে স্ল্যাব হিসাবে নিন এবং তার সংগে সব জায়গায় লেভির যে সিস্টেম করেছেন, সেই লভি সিস্টেম তুলে দিয়ে অন্য ব্যবস্থা করুন। তবেই ন্যায্য-মূল্যে চাষীদের কাছ থেকে ধান পাবেন এবং তবেই বেকারসমস্যার সমাধান হতে পারবে এবং গ্রামে অর্থনৈতিক কাঠামোর উন্নতি হবে। তা না হলে বর্তমান যে পরিস্থিতি আছে এবং বর্তমান সরকারের এই যে কাঠামো রয়েছে, এই কাঠামোতে গ্রামবাংলার অর্থনৈতিক সমস্যার সমাধান হতে পারে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই যে, আমাদের সুন্দরবন এলাকার উন্নয়নের জন্য যেসমস্ত পরিকল্পনা গ্রহণ করেছিলেন স্বর্গীয় ডাঃ বিধানচন্দ্র রায়, তার মধ্যে একটা হচ্ছে ডেলটা প্রজেক্ট। দিস ডেলটা প্রজেক্ট ইন কোলাবোরেশন উইথ নেদারল্যান্ড। আজকে সেটা এক্সপেরিমেন্ট করার জন্য কয়েকটি জায়গায় করা হয়েছে। এই ডেলটা প্রজেক্ট নোনা জলকে মিষ্টি করার জন্য এবং এই নোনা জলকে মিষ্টি করার জন্য ডাঃ বিধানচন্দ্র রায় যে স্বপ্ন দেখেছিলেন, এই ডেলটা প্রজেক্ট যদি সুন্দরবনে কার্যকর করা যায়, তা হলে সেইসমস্ত জায়গায় দো-ফসলী তিন-ফসলী চাষ হতে পারে এবং পশ্চিমবাংলার জন্য ধান, মাছ অন্য কোন প্রদেশ বা অন্য কোথাও থেকে হাত পেতে নিতে হয় না। সুন্দরবন এলাকায় এই ডেলটা প্রজেক্টের মাধ্যমে যদি নোনা জলকে মিষ্টি জলে পরিণত করা যায়, তা হলে সেই মিষ্টি জল জমিতে দিয়ে হাজার হাজার ছেলেদের চাকরি দেওয়া যায়, দো-ফসলী চাষ করা যায়, বেকাররা চাকরির জন্য এত দৌড়াদৌড়ি করবে না। তারা মাঠে কাজ করবে এবং দো-ফসলী, তিন-ফসলী জমিতে সোনা ফলাবে এবং হাজার হাজার টাকা আয় করবে, চাকরির মুখাপেক্ষী হবে না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30—5-40 p.m.]

**শ্রীতপন চ্যাটার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি স্বাগত জানিয়ে আপনার মাধ্যমে কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৭ হাজার চাকরি নিয়ে এই বিধানসভায় প্রচুর হৈ চৈ হয়েছে। যুক্তফ্রন্ট যে অবস্থার সৃষ্টি ক'রে গেছে,

১৭ হাজার চাকুরি দিলেই পশ্চিমবাংলার সমস্যার সমাধান হবে না। এই পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্য থেকে লক্ষ লক্ষ লোক চাকুরির জন্য আসে। পশ্চিমবাংলার কলকারখানায় শতকরা ৬০ ভাগ অবাঙ্গালীরা কাজ করে। অথচ বাঙ্গালীরা অন্য রাজ্যে চাকুরি পাচ্ছে না। আমি কোন প্রাদেশিকতার প্রশ্ন তুলছি না, কারণ আমি প্রাদেশিকতাকে ঘৃণা করি। কিন্তু আমরা এখানে এই সভা থেকে একথা ঘোষণা করতে পারি যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার জন্য অধিক অর্থ বরাদ্দ করুন। কিন্তু আমি সি পি এম-এর সুরে বলছি না যে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আমাদের জেহাদ ঘোষণা করতে হবে। এই সম্পর্কে আমি বলতে পারি যে, মহারাষ্ট্র, পশ্চিমবাংলা থেকে বেশী অর্থ বরাদ্দ পান। রাজ্যপালের ভাষণে এই রাজ্যে নতুন শিল্প স্থাপনের কথা ঘোষণা করা হয়েছে, কিন্তু সেই নতুন শিল্পগুলি কবে হবে, কিভাবে হবে তার সুনির্দিষ্ট কর্মপন্থা ব্যক্ত করা হয় নি। একদিকে বলা হচ্ছে যে, নতুন শিল্প গড়া হবে, অপরদিকে বিদ্যুতের অভাবে চালু কারখানা লে অফ হয়ে যাচ্ছে। ট্রেড ইউনিয়নের নামে এই পশ্চিমবঙ্গে যা চলছে তার ফলে এটা একটা বিনা-পুঁজিতে ব্যবসা হয়ে দাঁড়িয়েছে। একদিকে যেমন শ্রমিকরা শোষিত হচ্ছে অপরদিকে শিল্পপ্রসারে বাধার সৃষ্টি হচ্ছে। রাজ্যপালের ভাষণে আশা করেছিলাম যে, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকগণ মাস পয়লা বেতন পাবেন, কিন্তু তার কোন উল্লেখ নেই। একজন সরকারী কর্মচারী মাসের প্রথম দিন বেতন পান, কিন্তু শিক্ষকরা আজও ২৫ বছর ধরে যেমনভাবে বাস করেছেন আজও সেইভাবে বাস করছেন। অপর এক দিকে শিক্ষাকে নিয়ে ছিনিমিনি খেলা চলছে। একবার স্কুল ফাইনাল আবার হায়ার সেকেন্ডারী আবার স্কুল ফাইনাল, এইভাবে ছাত্রদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা চলছে। আমি আর একটা বিষয় অনুরোধ করবো, নতুন যে প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হচ্ছে পশ্চিমবাংলায় সেখানে যদি বেশিও ৩০ জন ছাত্র অনুপাতে একজন শিক্ষক করা যায়, তা হ'লে অনেক সুবিধা হয়। সি এম ডি এ-এর মাধ্যমে পশ্চিমবাংলায় কোটি কোটি টাকার কাজ হচ্ছে। কিন্তু ঐ অসাধু কন্ট্রাকটারদের দ্বারা আমলাতন্ত্রের চক্রের ফলে আজকে সি এম ডি এ-র কোটি কোটি টাকা অপব্যয় হচ্ছে, এটা রোধ করার জন্য আজকে সি এম ডি এ-র সঙ্গে জনসংযোগ গঠিত করার প্রয়োজন আছে। যে এলাকায় কাজ হচ্ছে সেই এলাকার মানুষ জানে না, সেই এলাকার বিধানসভার সদস্য জানে না, অথচ গালাগালি খাবার বেলায় সেই অঞ্চলের বিধানসভার সদস্যদের খেতে হয়। আমি অনুরোধ করবো সরকার এই দুর্নীতিগ্রস্ত কন্ট্রাকটারদের অবিলম্বে মিসা আইনে গ্রেপ্তার করুন। তা না হ'লে সি এম ডি এ-র লক্ষ লক্ষ টাকা অপচয় হবে।

উদ্বাস্তু সমস্যা সম্বন্ধে এই হাউসে মাননীয় মন্ত্রী বলেছিলেন ১৪৭টি কলোনীকে ১৫ই আগস্টের মধ্যে দলিল দেওয়া হবে। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোন উল্লেখ দেখতে পেলাম না। আজ পর্যন্ত পল্লীর অধিবাসীরা সেই একই অবস্থায় বাস করছে, তাদের জমির কোন দলিল নেই। তাই আমি এই বিষয়ে স্পীকারের মাধ্যমে মন্ত্রিমহাশয়কে জানাচ্ছি যে, অবিলম্বে যেন এই কর্মসূচিটি গ্রহণ করা হয়। এ ছাড়া আর একটা ব্যাপার হচ্ছে, বিধানসভায় আর এস পি দল আসার ফলে এই সুযোগ নিয়ে কিছুসংখ্যক খুনী সি পি এম তারা আর এস পি-র ঝান্ডা নিয়ে এলাকায় এলাকায় ঢুকে পড়ছে এবং কংগ্রেসীদের উপর হামলা করছে। আমার এলাকার যে ঘটনার কথা এখানে বলা হয়েছে, সে সম্বন্ধে আমি জানি আমাদের রাজনৈতিক দলের সঙ্গে কোন যোগ নেই। এই অঞ্চলে কিছুসংখ্যক মানুষ যারা সি পি এম-এর কাছে নির্যাতিত হয়েছে, অনেককে হত্যা করা হয়েছে, অনেকের মা-বোনকে বেইজ্জত হতে হয়েছে, তারা আজ ঐ সি পি এম-এর খুনীদের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে, তারা আজ ওদের ক্ষমা করবে না। এই বিধানসভায় দাড়িয়ে আর এস পি সদস্য যে অভিযোগ দিয়েছেন তা সম্পূর্ণ মিথ্যা। আমি এই উক্তির চ্যালেঞ্জ করছি। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে, পুলিস যেন ঐসব খুনী আসামীদের গ্রেপ্তার করে। রাজ্যপালের ভাষণে যে সব উন্নয়নমূলক কাজের কথা বলা আছে এবং যে সব কাজে সরকার হাত দিচ্ছেন তার জন্য আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি। আমাদের সরকারের বহু কাজ করবার ইচ্ছা আছে এবং তারা সে সব কাজ করবেন ব'লে আমাদের ভরসা আছে। এই সরকারের উপর জনসাধারণের ৫ বছরের জন্য বিশেষ আশ্বাস আছে, কিন্তু এই সরকার যদি জনসাধারণের কাজ না করতে পারে, তা হ'লে নিশ্চয়ই আগামী

নির্বাচনে জনসাধারণ আমাদের ক্ষমা করবে না। রাজ্যপালের ভাষণে ১২টি পৌরসভায় এডমিনিস্ট্রেটর নিয়োগের কথা উঠেছে। আমার নির্বাচন কেন্দ্র পানিহাটী এবং তার পাশেই উত্তর দমদম এই দুটো পৌরসভাকেই বাতিল করা হয়েছে এবং সেখানে এডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে। এই পৌরসভাগুলিতে আজকে সি এম ডি এ-এর মাধ্যমে লক্ষ লক্ষ টাকার কাজ হচ্ছে, কিন্তু সেখানে উপযুক্ত শাসন ব্যবস্থা নেই, সুষ্ঠু প্রশাসন নেই, যার ফলে অর্থের অপব্যবহার হচ্ছে। আমি তাই যাতে এগুলি সুষ্ঠুভাবে চলে এবং উপযুক্ত তদারকি হয় তার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্য:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই রাজ্যপালের ভাষণ সম্পর্কে সামগ্রিক বিচার বিশ্লেষণ করব না, আমি শুধু এই ভাষণের একটা দিক সম্বন্ধে আলোচনা করব, এবং আশা করি সেই একটা দিক নিয়ে আলোচনার মাধ্যমে এই ভাষণের মূল ত্রুটি আপনার সামনে উপস্থিত করব। আমি দেখতে পাচ্ছি দুই পাতায় নবম অনুচ্ছেদে বলা হয়েছে যে, পরিকল্পনার ক্ষেত্রে আমার সরকার গত বৎসর মে মাসে মুখ্যমন্ত্রীকে সভাপতি করে একটি রাজ্য পরিকল্পনা পর্ষদ স্থাপন করেন। জেলাগুলিতে পরিকল্পনা পদ্ধতিতে জনগণের অংশগ্রহণ ও যোগদান সুনিশ্চিত করবার জন্য জেলা পরিকল্পনা কমিটিও গঠন করা হয়েছে। তার পর আলোচনায় আছে যে, বিভিন্ন জেলার বিভিন্ন প্রশ্ন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু এই মন্ত্রিসভার দৃষ্টিভঙ্গির যে ত্রুটি এই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে প্রকাশ পেয়েছে সেই সম্পর্কে দু-একটি কথা আপনাদের সামনে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বিভিন্ন জেলার পরিকল্পনার জন্য যে কমিটি করার কথা—যেটা কলকাতার এম এল এ-রা হয়ত জানেন না—আমরা যারা গ্রাম বা জেলার এম এল এ আমরা সেগুলি জানি। বিভিন্ন এলাকার এম এল এ-রা নিজ নিজ এলাকায় নানান বিষয়ে নানান তালিকা পেশ করবেন, উন্নয়নের তালিকা একটা তৈরি হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উন্নয়নের তালিকা পরিকল্পনা নয়।

[5-40 –5-50 p.m.]

যদি বিভিন্ন জেলা থেকে বিভিন্ন প্রকার উন্নয়নের তালিকা রাজ্য পরিকল্পনা পর্ষদের সামনে উপস্থিত হয়; তা হ'লে সেটা রাজ্যের পরিকল্পনা নয়। অর্থনৈতিক পরিকল্পনা একটা বৈজ্ঞানিক ব্যাপার। এটা ঐরকমভাবে বিভিন্ন তালিকার সমষ্টি নয়। এই দৃষ্টিভঙ্গিটাই রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণভাবে ভুল ভাষণে পরিণত করেছে। একটা পরিকল্পনার মানে হচ্ছে তার কতকগুলি নির্দিষ্ট লক্ষ্য থাকে। অর্থাৎ এই সময়ের মধ্যে আমরা কি কি করব তার জন্য কি কি উপকরণ দরকার তা সব কোথা থেকে পাওয়া যাবে ইত্যাদি থাকা দরকার। তারপর আর একটা ব্যালেন্সিং থাকে। এটা একটা বৈজ্ঞানিক পদ্ধতি, কিন্তু দুঃখের বিষয় আমাদের এই রাজ্যে এখনও কোন পরিকল্পনা রচিত হয় নি। রাজ্য পরিকল্পনা পর্ষদ কোন পরিকল্পনা পর্ষদ কোন পরিকল্পনা হয় রচনা করেন নি, অথবা রচনা করা সত্ত্বেও মন্ত্রিসভা বৈজ্ঞানিক পদ্ধতিতে এটা আনতে পারেননি। আমি মনে করি এটা মন্ত্রিমণ্ডলীর এক বছরের ব্যর্থতা। সরকারী বিভাগে কি কি কাজ করেছেন কটা টিউবওয়েল করেছেন, কটা প্রাইমারী স্কুল স্যাংসন করেছেন এ সবকে পরিকল্পনা বলে না। আগামী এক বছরে কতটা অগ্রগতি করতে পারব সে সব আমরা জানতে পারি নি। যে কোন সরকার যাঁরা রাইটার্স বিল্ডিংস্-এ থাকেন তাঁদের দৈনন্দিন কিছু টিউবওয়েল স্যাংসান করতে হয়। দৈনন্দিন হাঁসপাতালে কিছু ঔষধপত্র পাঠাতে হয়। কিন্তু এ থেকে আমাদের রাজ্যের অর্থনীতি কোন্ দিকে থাকে তা বোঝা যায় না। এর গতি কোন দিকে থাকে তা বুঝতে গেলে তার জন্য কতকগুলি সুবিন্যস্ত রূপায়ণ থাকা দরকার। অতএব এটা সরকারের আমলাদের দ্বারা তৈরি বিভিন্ন বিভাগের কতকগুলির সমষ্টিমাত্র। মন্ত্রিমণ্ডলীর ভেতরে একটু যাঁরা চিন্তাশীল ব্যক্তি আছেন তাঁরা এটা বুঝতে পারবেন, তা যাঁরা নন তাঁদের বোঝার কিছু নেই। আমাদের রাজ্য আগামী এক বছরে কোন্ দিকে থাকে এবং সর্বভারতীয় গতির সঙ্গে একটা সামঞ্জস্য থাকবে কিনা সেসব জানা দরকার। পঞ্চম পরিকল্পনা একটা রচিত হতে চলেছে। পঞ্চম পরিকল্পনায় একটা মূল কথা বলা আছে গরিবি হটাও। এই গরিব কাকে বলে তা পরিকল্পনা কমিশন বলে দিয়েছেন। আমাদের গরিব হচ্ছে যারা নামে

৩৭·২০ পয়সা খরচ করতে পারে না। এটাই হচ্ছে পরিকল্পনার বৈজ্ঞানিক ব্যাখ্যা। তা যদি হয়, তা হ'লে আমাদের পশ্চিমবাংলায় শতকরা ৭০জন লোক এই দারিদ্র্য সীমারেখার নীচে আছে। আমাদের পরিকল্পনার এমন হবে যাতে ঐ শতকরা ৭০ জন লোককে দারিদ্র্যের সীমারেখার উপরে তোলা যায়। এরা কারা? তারা কি শ্রেণীর তারা এক শ্রেণীভুক্ত নয়। এরা বিশেষ করে ক্ষেতমজুর, ভাগচাষী, ছোট চাষী। নিম্ন মধ্যবিত্ত এবং যরা শহরে থাকে—লুম্পেন কোন কাজ পায় না এই রকম ধরনের শ্রমিক শ্রেণী। এরাই হচ্ছে দারিদ্র্যের সীমারেখার তলায়। তা হলে আগামী এক বছরে এই ৭০ জনের জন্য পশ্চিমবঙ্গে কি পরিকল্পনা হচ্ছে সেটা কিন্তু আমি রাজ্যপালের ভাষণে খুঁজে পাচ্ছি না। সরকারী বিভিন্ন বিভাগের কাজকর্মের সমষ্টিকে পরিকল্পনা বলতে আমি রাজী নই, এটা সরকারী নীতির দুর্বল ঘোষণা শুধুমাত্র। এতে রোজকার রাইটার্স বিল্ডিংস-এ বসে ফাইল সই করা ছাড়া কোন চিন্তা আছে বলে আমার মনে হয় না। আগামী ৫/১০ বছরে আমাদের রাজ্য কি চেহারা নেবে সেই অনুযায়ী আমাদের পরিকল্পনা কি হবে সেই চিন্তার প্রতিফলন আমরা এর মধ্যে পাচ্ছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি ৭০ জনের জন্য পরিকল্পনা করতে হয়, তা হ'লে আমাদের ৩৮ হাজার গ্রামের জন্য দুটো ক'রে পুকুর খুঁড়লে ৭৬ হাজার পুকুর কাটতে কত লোকের কর্ম সংস্থান হবে সেটা রাজ্যপালের ভাষণে থাকা দরকার ছিল। একেই বলে কর্মসংস্থানমুখী পরিকল্পনা। আমাদের ৩৮ হাজার মাইল রাস্তা তৈরি করার জন্য কত লোককে নিয়োগ করতে পারব রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার যুবকরা সেটা জানতে চায়। আগামী ১২ মাসে কত লোককে আমরা নিয়োগ করতে পারব সেটা পশ্চিমবাংলার যুবকরা জানতে চায়। কি আছে রাজ্যপালের ভাষণে? আগামী এক বছরে আমরা বাংলাদেশের কোন গ্রামকে প্রাইমারী স্কুলবিহীন রাখব না, প্রাইমারী স্কুল প্রতিটি গ্রামে একটি করে থাকবে এই কথা আমরা রাজ্যপালের ভাষণে পেলাম না। ১০ হাজার গ্রামে বিদ্যুৎ গেলে যেটা রাজ্যপালের ভাষণে ছিল, সেই গ্রামে কর্ম-সংস্থান বাড়ত। আমাদের এখানে কয়লাভিত্তিক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র যদি না করি, তা হ'লে কর্মসংস্থানমুখী পরিকল্পনা হ'ল না। এই জিনিসটা আজকে বুঝতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিকল্পনা পর্ষদ কৃষি উন্নয়নের জন্য একটা পরিকল্পনা করেছেন। দুঃখের বিষয় আমাদের খবরের কাগজের মারফত সেই পরিকল্পনার অল্প অল্প অংশ দেখতে হয়েছে, আমাদের বিধানসভার সামনে সেই পরিকল্পনা উপস্থিত করা হয় নি। সেই পরিকল্পনা কি আমি জানি না। সরকারীভাবে সেটা উপস্থিত করা হয় নি। কিন্তু কাগজে যে অল্প অল্প বেরিয়েছে ওটাও কি সরকারের চিন্তা সেটা আমাদের জানতে হবে। সেটা যদি চিন্তা হয়, তা হলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রিমণ্ডলীকে একটা জিনিস জানাব উৎপাদন বৃদ্ধি হলেই কর্মসংস্থান বৃদ্ধি হয় না। পাঞ্জাবে, হরিয়ানাতে, কি হয়েছে—পাঞ্জাবে সবুজ বিপ্লব হয়েছে, আনেমপ্লয়মেন্ট হয়েছে। পাঞ্জাবে, হরিয়ানাতে, মহারাষ্ট্রে উৎপাদন বেড়েছে, বেকার বেড়েছে, এই তো স্ট্যাটিসটিক্স। উৎপাদন বাড়লে কর্মসংস্থান নাও বাড়তে পারে। এজন্য রাজ্য পরিকল্পনা পর্ষদ যে উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা করেছেন তাতে বেকারসমস্যা বাড়বে। আমি জানি যে পরিকল্পনার কথা কাগজে বের হয়েছিল সেটা সত্য যদি হয়, তা হ'লে ভাগচাষী, ছোট চাষী উচ্ছেদ হবে, তাতে সমাজতন্ত্র আসবে না, তাতে প্রচণ্ড বেকারসমস্যা বাড়বে। এ থেকে অব্যাহতি পাবার একটা উপায় আছে। সেই উপায় হচ্ছে সাহসের সংগে ঘোষণা করা যে, ভাগচাষী ক্ষেতমজুর সমবায়ভিত্তিক কৃষি কাঠামো তৈরি করবে। সেই ঘোষণা যদি না করা হয়, তা হ'লে রাজ্য পরিকল্পনা পর্ষদ যে কৃষি উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা করেছেন তা দেশে ভয়াবহ বেকার সৃষ্টি করবে।

[5-50—6 p.m.]

এই ইতিহাস আপনি, আমি কেউ এড়াতে পারব না। একটা জিনিস উপরে ছুড়লে সেটা মাটিতে পড়ে এটা যেমন মাধ্যাকর্ষণের নিয়ম, ঠিক সেই নিয়ম অনুযায়ীই বেকার বাড়বে যদি না আমরা কৃষি-উন্নয়ন পরিকল্পনার সংগে সংগে ভাগচাষী এবং ছোট চাষীদের উচ্ছেদ বন্ধ করতে পারি। আমার কথা শুধু এটাই নয়, এর সংগে সংগে যদি সমবায়ভিত্তিক কৃষি-উন্নয়ন সংস্থা

না হয়, তা হ'লে আমি বুঝতে পারছি না আগামী বছরে কি হবে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের নিম্ন মধ্যবিত্ত বা শিক্ষিত বেকারদের জন্য ছোট ছোট শিল্প বাছাই করার কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। আমরা কোন ধরনের শিল্প করব সেটা আমরা জানি না। কয়লা খনি জাতীয়করণ করা হয়েছে দেখে আমরা আনন্দিত। আমরা কয়লা খনির ইতিহাস জানি সাহেব মালিকরা পুরাণ জমিদারদের কিভাবে ঠকিয়েছে ২/১ পয়সা রয়ালিট দিয়ে বা না দিয়ে এবং কিভাবে তারা সরকারকেও ঠকিয়েছে সেটাও আমাদের জানা আছে। কাজেই এই ব্যবস্থায় আমরা খুশী হয়েছি। কিন্তু রাজ্যপালের ভাষণে এই জিনিসটি থাকা উচিত ছিল যে, এই কয়লা খনি পরিচালনার ভার গ্রহণ ক'রে সেই কয়লা খনি ভিত্তিক কি কি পরিকল্পনা আমরা গ্রহণ করতে পারি। শুধু তাই নয়, সেখানে শ্রমিক শ্রেণীর অংশগ্রহণের কথা কিছু বলা হল না এবং সেখানে কত লক্ষ লোকের চাকুরি দেওয়া হবে সে সম্বন্ধেও কিছু বলা হল না। এই কয়লা থেকে ন্যাপথালিন হতে পারে, পিচ হতে পাবে, বিদ্যুৎ হতে পারে। কিন্তু কোথায় সেসব কথা? তা হ'লে আমরা কি জাতীয়করণ করেছি বেকারসমস্যা সমাধানের উদ্দেশ্যে? অথবা আমরা কি জাতীয়করণ করেছি এই কয়লাভিত্তিক ৫/১০ রকম শিল্প সরকারের অধীনে স্থাপনের উদ্দেশ্যে? কাজেই সরকার বলুন কি উদ্দেশ্য নিয়ে কয়লা জাতীয়করণ করা হ'ল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পাট এবং চা সত্যই জাতীয়করণ করা দরকার। এইসব ক্ষেত্রে আন্ডার-এমপ্লয়মেন্ট এবং ওভার-এমপ্লয়মেন্টের যতগুলি পদ্ধতি আছে সেগুলি বন্ধ করবার জন্য এগুলি জাতীয়করণ করা দরকার এবং এটা থেকে যে মুনাফা হবে তা দিয়ে ছোট ছোট কল-কারখানা তৈরি হতে পারবে সেইজন্যও একে জাতীয়করণ করা দরকার। লোকসান যেখানে বেশী সেখানেই কি শুধু জাতীয়করণ করা হবে? আমরা কি ব্যাংক্রাফ্‌ট কোম্পানির মালিক? আমাদের এই সরকার কি সেইজন্য এই জাতীয়করণের নীতি গ্রহণ করেছেন? একচেটিয়া পুঁজি রাষ্ট্রায়ত্ত ক'রে আমাদের দেশের ছেলেদের চাকুরি বাড়াবার জন্য কি জাতীয়করণ নীতি গ্রহণ করা হয়েছে? আমি মনে করি নিম্ন মধ্যবিত্ত বেকারসমস্যার সমাধান করা কিছুতেই সম্ভব নয় যদি না আমাদের শিক্ষা ব্যবস্থার চরিত্র পাল্টান হয়। কোঠারি কমিশন, স্যাডলার কমিশন একথা বলেছেন। বেংগল আন-এমপ্লয়মেন্ট কমিটির কথা আমার মনে পড়ে। তারা বলেছেন যতদিন এই কেরাণী তৈরি করবার যন্ত্র থাকবে ততদিন বাংলাদেশের বেকার সমস্যা থাকবে। এটাকে ভাঙ্গতে হবে। এটা না ভাঙ্গলে কোন সরকারের পক্ষেই বেকারসমস্যার সমাধান করা সম্ভব নয়। আমাদের শিক্ষা ব্যবস্থা হচ্ছে একটা বাঁশের মত। সেখানে কোন শাখা প্রশাখা নেই, আছে শুধু কতগুলি গাঁট এবং এই এক একটা গাঁট হচ্ছে এক একটা পরীক্ষা। কাজেই অনুরোধ জানাচ্ছি আপনারা এই শিক্ষা ব্যবস্থার পরিবর্তন করুন।

রাজ্যপালের ভাষণ দেখে মনে হচ্ছে যে, দেশে যে এতগুলি কমিশন হয়েছে সেটা আমাদের মন্ত্রিমণ্ডলীর স্মরণ নাই, আমাদের মন্ত্রিমণ্ডলী সেটা মনে রাখেন না যে দেশে এতগুলি শিক্ষা কমিশন হয়েছে এবং সেই শিক্ষা কমিশন তারা তাদের সুচিন্তিত ভাষণ দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে বন্টনের পরিকল্পনা নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসামগ্রী সেটা সরকারী বিধি ব্যবস্থায় করতে হবে। প্রতিটি কারখানায় লেভি ক'রে তার ৮০ পারসেন্ট কাপড় কিংবা তুলো এবং অন্যান্য দ্রব্যসামগ্রী নিয়ে সরকারী দোকানের মাধ্যমে আপনাদের দিতে হবে। এটা কোন সমাজতন্ত্র নয় ইংলন্ডে যুদ্ধের সময় কি হয়েছিল--ইংলন্ডে যুদ্ধের সময় যে অর্থনীতি তৈরি হয়েছিল, আমরা শুধু সেই অর্থনৈতিক কাঠামো এই সরকারের কাছে চাই। আমরা যদি এটাকে বলি যুদ্ধকালীন প্রয়োজন--পশ্চিমবাংলায় যুদ্ধকালীন অবস্থাই এসেছে, তা হ'লে সেই যুদ্ধকালীন অর্থনৈতিক কাঠামোতে যেমন দ্রব্যমূল্য বাড়তে পাবে না যাতে আমাদের দেশের দরিদ্রতম অংশ নিত্যপ্রয়োজনীয় দ্রব্য পায়, সরকারী বিলি ব্যবস্থা সেই রকম করতে হবে। এটা তো ইংলন্ডেই হয়েছিল, পূর্ণ ধনতান্ত্রিক দেশে এই জিনিস হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য কুমারদীপ্ত মহাশয় তিনি এখানে একটি স্টেটেসটিক্স দিয়েছেন। আমার কাছে একটু অন্য রকম স্টেটিসটিক্স আছে, এটা বলা দরকার দ্রব্যমূল্য বৃদ্ধি সর্বদেশে হয় না। ইংলন্ডে ১৯৬০ সাল থেকে ১৯৭০ সাল পর্যন্ত দাম শতকরা ৪৯ ভাগ বেড়েছিল, জাপানে বেড়িছিল ৩৩ ভাগ, আমেরিকায় দাম বেড়েছিল ৭৭ ভাগ, ফ্রান্সে

বেড়েছিল ৪৩ ভাগ। এইগুলি সবই হচ্ছে ধনতান্ত্রিক দেশ। আর গণতান্ত্রিক দেশে দেশের মুকুটমণি ভারতবর্ষ এই ১০ বছরে দাম বেড়েছে ২০২ ভাগ। যদি ইংলন্ডে ৪৯ ভাগ, জাপানে ৩৩ ভাগ বাড়তে পারে, সেখানে আমাদের দেশে ১৯৬০ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত ২০২ ভাগ দাম বেড়েছে। এর একটু পাশাপাশি যদি একটু আমরা দেখি সোভিয়েত রাশিয়া, সেখানে দাম বেড়েছে ৮ পারসেন্ট, পোলান্ডে দাম বেড়েছে ৯ পারসেন্ট, রুমানীয়ায় দাম বেড়েছে ৭ পারসেন্ট, আর যুগোশ্লোভিকিয়ায় দাম বেড়েছে ৪ পারসেন্ট। আর মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হয়ে যাবেন পূর্ব জার্মানীতে দাম কমে গিয়েছে ৩ পারসেন্ট, এই হচ্ছে সমাজতন্ত্র। মুখে সমাজতন্ত্র বললেই হবে না, দর বৃদ্ধির সঙ্গে সমাজতন্ত্রের সম্বন্ধ থাকে। সমাজতান্ত্রিক অর্থনীতিতে দাম বাড়ালে ভোগ বাড়ে এইটাই হচ্ছে স্টেটিসটিক্স। যেখানে দাম কমেছে ১০ বছরে এই রকম কোন স্টেটিসটিক্স ধনতান্ত্রিক দেশে নাই। ভারতবর্ষ হচ্ছে গণতান্ত্রিক দেশের মুকুটমণি সেখানে ২০২ পারসেন্ট, দাম বেড়েছে এই সব কথা কি মাননীয় মন্ত্রিমহাশয় বিবেচনা ক'রে দেখবেন। এই কয়টি কথা ব'লেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের কয়েকজন মাননীয় সদস্য, তাদের বক্তব্যর মধ্যে সন্ত্রাস সৃষ্টির কথা এবং বেকার সমস্যার কথা যা বলেছেন সে সম্বন্ধে আমি কিছু না ব'লে পারছি না। ৬ বৎসর পূর্বে বোম্বাই, গুজরাট ইত্যাদি দেশের মত এখানেও ছাউনি তৈরি হয়েছিল সেখানে জলের এবং ঘরের ব্যবস্থা করে শিল্প বসানো হয়েছিল কিন্তু তৎকালের সেই ঘেরাও ও সন্ত্রাসের ঠেলায় সমস্ত কারখানা বন্ধ হয়েছিল এবং তার ফলে নতুন ক'রে যে বেকার সৃষ্ট হয়েছিল, বর্তমান সরকার সেই সব বন্ধ কারখানাগুলি খুলে ১ লক্ষ শ্রমিকের কর্মসংস্থান করেছেন, তা ছাড়াও ২ হাজার ৮৬টি নতুন কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন এবং আরও ২ হাজার ৫০০টি নেবার প্রস্তাব নিয়েছেন এবং বেকার সমস্যার সমাধান করবার প্রতিশ্রুতি দিয়েছেন। এখানে যারা বলছেন বেকার সমস্যার সমাধানের জন্য কিছুই করা হচ্ছে না সেটা ঠিক নয়। তবে শিল্পের উন্নতির জন্য এই সরকার বহু কিছু করলেও কতগুলি দিকে আমি সতর্ক না ক'রে দিয়ে পারছি না। কারণ আজকে শিল্পের উন্নতি করতে গেলে দরকার হচ্ছে ইলেকট্রিক এবং কাঁচা মাল এবং এই কাঁচা মালের জন্য প্রয়োজন হচ্ছে ওয়াগন এবং এই ওয়াগান সরবরাহে এমন দুরবস্থা যার জন্য পশ্চিমবাংলাকে সত্যিকারের শিল্পের উন্নতির দিকে নিয়ে যেতে পারবেন কিনা তাতে আমার সন্দেহ আছে।

[6—6-10 p.m.]

ইলেকট্রিকের ব্যবস্থা যদি দ্রুত না করা যায় তা হ'লে পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থা যে জায়গায় ছিল সেই একই জায়গায় থেকে যাবে। সেজন্য আমি আপনার কাছে শিল্পের ব্যবস্থা দ্রুত যেন করা হয় সেই অনুরোধ জানিয়ে যাচ্ছি।

যোজনা পর্ষৎ সম্বন্ধে আমি অত্যন্ত আশাবাদী। যোজনা পর্ষতে দশ হাজার একর জমি নিয়ে গ্রামে নূতন পরিকল্পনা গঠন করা হচ্ছে যাতে জমিতে জল, সার, বীজ, ইলেক্‌ট্রিক, অন্যান্য যন্ত্রপাতি ও পুঁজি দিয়ে চাষীকে সাহায্য ক'রে তিনটি ক'রে ফসল পাবার ব্যবস্থা হবে। সেই ফসল পেলে চাষীরা ভোগ্যপণ্য ব্যবহার করবে এবং শিল্পও ক্রমশঃ বেড়ে যাবে। আমি এটাকে স্বাগত না জানিয়ে পারছি না। আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন ভাগচাষী নাকি উচ্ছেদ হয়ে যাবে। আমি জানি না কেন তিনি এটা বললেন। আমি যতটা দেখেছি তাতে ভাগচাষী উচ্ছেদ হবে এরকম কোন কথা নাই। অন্য পক্ষে যে সব সার, জল, পুঁজি ঋণ হিসাবে দেওয়া হবে সেগুলি চাষীর কাছ থেকে আদায় করে নেওয়া হবে এবং এভাবে যদি কাজ করা যায়, তা হ'লে প্রকৃত সমস্যার সমাধান করা যাবে। এটা করতে পারলে এবং ইলেকট্রিক দিতে পারলে গ্রামে কর্মসংস্থান হবে, অনেক কাজের সৃষ্টি হবে। যোজনা পর্ষদ যে কৃষি ব্যবস্থা করেছেন, তা যদি চালু করা যায় অনেক মেকানিকের সৃষ্টি হবে অনেক কাজের সৃষ্টি হবে। এখন শ্রম যে অবস্থায় আছে, তাতে শিক্ষিত লোকেরা সেই শ্রম করতে পারে না, আজকে ইলেকট্রিক চালু হ'লে শ্রম যদি পাশবিক পর্যায় থেকে যান্ত্রিক পর্যায়ে নেওয়া যায়, তা হ'লে সভ্য মানুষ নিশ্চয়ই

সেই শ্রম করতে পারবে, ট্রাক্টার ইত্যাদি চালনার কাজে তারা লাগবে। সেজন্য বিশেষ ক'রে এই যে, দশ হাজার একর এলাকা নিয়ে পরিকল্পনা গ্রহণ করছেন আমি সেটা সর্বান্তঃকরণে এবং জোরের সাথে সমর্থন করছি।

বেকারসমস্যা সমাধানের জন্য সরকার পরিবহণ ব্যবস্থা করেছেন। বহু বেকার ছেলের হাতে বাস ইত্যাদি চালু হবে। আমি দেখতে পাচ্ছি যে, এই পরিকল্পনা কাগজে-কলমেই থেকে যাবে যদি না এর সাথে যে সমস্ত অসুবিধা আছে তা দূর না করা যায়। যুবকরা কো-অপারেটিভ করলে তাদের ঋণ দেবার ব্যবস্থা হবে, কিন্তু গ্যারান্টার দেবার যে ব্যবস্থা আছে, সেটা যদি আরও সহজ না করা হয়, তা হলে তাদের পক্ষে ঋণ পাবার অসুবিধা হবে। আমি এ বিষয়ে সরকারকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। কৃষিঋণ সম্বন্ধে বলেছেন যে ব্যাংক ঋণ দেবে কিন্তু সেই ঋণ নিতে গেলে অনেক সময় ব্যাঙ্ক বলছে লোক নাই, এই অসুবিধা ঐ অসুবিধা ইত্যাদি। এই ব্যাঙ্কের ঋণ যাতে সহজভাবে পাওয়া যায় তার জন্য দৃষ্টি দিতে আমি অনুরোধ জানাচ্ছি। বেকারসমস্যা সম্বন্ধে আমি আর একটা কথা জানিয়ে রাখছি যাতে এই সমস্যার সমাধান হতে পারে। মিলিটারী ক্যাম্প বাংলায় না থাকলেও বহু লোককে এই মিলিটারীতে প্রতি বছর নেওয়া হয়। এই মিলিটারীতে যাতে আমাদের বাঙালীদের আরও বেশী করে নেওয়া হয় আমাদের যাতে একটা কোটা থাকে সে বিষয়ে ও দেখতে হবে। এ বিষয়ে কেন্দ্রের কাছেও ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাতে হবে।

(এখানে লাল আলো জ্বলে উঠে।)

আমাকে স্যার, আর দুমিনিট সময় দিন। মিলিটারী ব্যাপারে আমি এই সাজেশন এবং অনুরোধ রাখছি।

এবার আমি আমার জেলা বীরভূমের কথা একটু বলব। বীরভূমের চিনির কল খোলার কথা হচ্ছে। আমি কিন্তু একটা বিষয়ে সতর্ক ক'রে দিতে চাই। অবিলম্বে যদি সার এবং বীজ চাষীদের না দেওয়া হয়, তা হ'লে আগামী বছর পূর্ণভাবে চিনির কল চালান কঠিন হবে। কাজেই এ বিষয়ে এখন থেকেই সতর্ক হওয়া দরকার। তারপর স্টোন কোয়ারীর উন্নতির কথা বলছি। ৪/৫ মাস হল বোর্ড গঠিত হয়েছে কিন্তু ইলেক্‌ট্রিকের জন্য এখন পর্যন্ত কোন ব্যবস্থাই হয় নি, কোন কাজের ব্যবস্থা হয় নি। ইলেক্‌ট্রিক চালু হ'লে বহু বেকার ছেলে কাজ পাবে, বহু সমস্যার সমাধান হবে। মুর্শিদাবাদ, পশ্চিম দিনাজপুর, পুরুলিয়া, ইত্যাদি অঞ্চলে গ্রামোন্নয়নের জন্য ছোট ছোট শিল্পের স্থান নির্দিষ্ট হয়েছে, অন্যান্য এলাকায়ও হয়েছে। আমার জেলা বীরভূম জেলাকেও অনুন্নত ব'লে গ্রহণ করা হোক, এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগণেশ হাটুইঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল বিধানসভায় যে উৎকৃষ্ট ও আশাব্যঞ্জক ভাষণ দিয়েছেন তাকে আন্তরিকভাবে সমর্থন ক'রে আমি দু'-একটি কথা বলতে চাই। প্রথমেই আমি শিক্ষিত ও অর্ধশিক্ষিত বেকারদের কথা উল্লেখ করতে চাই, এই সর্বনাশা সমস্যার মোকাবিলায় সরকারের কয়েকটি কর্মসূচির কথা বলা হয়েছে ঠিকই এবং ইতিপূর্বে প্রায় ৪০ হাজারের মত বেকারের কর্মসংস্থান ব্যবস্থা গ্রহণ করা হয়েছে, সেদিক থেকে আমি সরকারকে অভিনন্দন জানাই। কারণ ইতিপূর্বে আর কোন সরকার পশ্চিমবঙ্গে এক বছরের মধ্যে ৪০ হাজার বেকার ছেলের কর্মসৃষ্টির জন্য এরূপ তৎপরতা ও আন্তরিকতা দেখায় নি। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে আগামী বছরের বেকারদের কর্মসৃষ্টির জন্য ও চাকুরির জন্য সেরূপ কোন ব্যাপক ও জরুরী কর্মসূচি গ্রহণ করা হয় নি। আমি মনে করি, লক্ষ, লক্ষ বেকারদের চাকুরির জন্য কয়েকটি প্রাথমিক বিদ্যালয়, কয়েকটি শিক্ষণ ও প্রশিক্ষন কেন্দ্র স্থাপন ক'রে গ্রামবাংলার বেকারসমস্যার মোকাবিলা করা সম্ভব নয়। যুদ্ধকালীন পরিস্থিতির ন্যায় এই বেকারসমস্যার সমাধান করতে হ'লে সেল্‌ফ এমপ্লয়মেন্ট স্কীম-কে সর্বাগ্রে অগ্রাধিকার দিতে হবে যে কথা বলা হয়েছে তা নিতান্তই নিয়ম রক্ষা ছাড়া কিছু নয়।

২৫ বছর পরে এই সর্বপ্রথম ভারতের অন্যান্য অঞ্চলের সঙ্গে লোহা ও ইস্পাতের দামের সঙ্গে তুলার দাম সমীকরণের প্রশ্নটি পশ্চিমবঙ্গ-সরকার ন্যায্যভাবে তুলে ধরার জন্য আমি এই প্রগতিশীল সরকারকে অভিনন্দন জানাই। কিন্তু কুটীর শিল্পের ক্ষেত্রে হস্তচালিত তাঁত শিল্প ও তাঁতীদের জন্য কোন কথা বলা হয় নাই। তাঁতীদের অর্থনৈতিক পুনর্বাসনের ঋণ, ন্যায্য মজুরী ও তাদের ন্যায্য মূল্যে সুতা সরবরাহ ও উৎপাদিত বস্ত্র বিক্রয়ের জন্য কোন নূতন পরিকল্পনার বিষয় উল্লেখ করা হয় নাই।

হতভাগ্য দুঃস্থ বঞ্চিত এই শিল্পী সম্প্রদায়ের জন্য সরকারের কোন মাথা ব্যথা ব'লে মনে হয় না। সমস্যা যে তিমিরে ছিল সেই তিমিরেই পড়ে রইল, কিন্তু বাংলার এই সুপ্রাচীন কুটির শিল্পটি ও তার সঙ্গে সংশ্লিষ্ট শিল্পীরা আজ এক দারুণ সংকটের সম্মুখীন, অথচ শত বিপর্যয়ের মধ্যেও আজ তারা বাংলার এই প্রাচীন শিল্পটিকে বুক দিয়ে আঁকড়ে রেখেছে। সুতার দাম আজ অগ্নিমূল্য, সময় মত পাওয়া যায় না, শিল্পীরা পাইকার ও মহাজনদের শোষণে ও জুলুমে নিষ্পেষিত। মজুরী শুনলে হতবাক হতে হয়—সমস্ত দিনে একটি কাপড় বুনতে পারলে ৩ টাকা।

যতশীঘ্র সম্ভব, সরকার সাবসিডির মাধ্যমে এই দুঃস্থ শিল্পীদের প্রয়োজন অনুযায়ী সুতা সরবরাহ ও ঋণ দিন এবং অবশ্যই টেক্সটাইল কর্পোরেশান গঠন ক'রে এই রূপে কুটীর শিল্পটিকে রক্ষা করুন। সরকার সি এম ডি এ-র তত্ত্বাবধানে কলকাতা মহানগরীর যানবাহন পরিবহণ পাতাল রেল ও অন্যান্য বিভিন্ন কর্মসূচির কথা ঘোষণা করলেও আমি বিস্মিত হচ্ছি যে, বহু-আলোচিত ও বিতর্কিত মার্টিন রেলের কথার কোন উল্লেখ নেই। লক্ষ লক্ষ টাকা খরচ ক'রে যেখানে বিভিন্ন প্রকল্প ও উন্নয়ন কর্মসূচি গ্রহণ করা হচ্ছে, সেখানে সামান্য ৮০ লক্ষ টাকা খরচ ক'রে এই ছোট রেলটিকে চালু না করার কি কারণ থাকতে পারে তা ভেবে পাচ্ছি না। কেন্দ্রীয় সরকারের এই টালবাহানা ও দ্বিধা আজ জনমানসে এই কংগ্রেস সম্পর্কে বিরূপ প্রতিক্রিয়া ও সন্দেহ দানা বেঁধে উঠেছে। আমি আর একবার সতর্ক বাণী উচ্চারণ করতে চাই, এই রেল চালু না হ'লে ভবিষ্যতে এর যথোচিত প্রতিফল ভোগ করতে হবে যেটা কংগ্রেস দল ও সরকার কারুর পক্ষেই শুভ হবে না। আমি আজ জানতে চাই, এই রেল চালু হবে কিনা সরকার সুস্পষ্ট প্রতিশ্রুতি দিন, কারণ জনগণের ধৈর্যের একটা সীমা আছে। কেন্দ্রের এই টালবাহানা মনোভাব আজ জনসাধারণকে দারুণভাবে হতাশ করেছে।

বিভাগীয় তত্ত্বাবধানে অগভীর নলকূপ বসানো ও চালানোর জন্য সরকার প্রকল্প হাতে নিয়েছেন, ভাল কথা। এর দ্বারা ছোট চাষীদের সুবিধা হবে ঠিক কথা। কিন্তু আমার কাছে যা খবর আছে তাতে যে সমস্ত জায়গায় বিদ্যুৎ পৌঁছিয়েছে শুধুমাত্র সেই জায়গায় অগভীর নলকূপ বসানো হবে। কিন্তু যেখানে আজও পর্যন্ত বিদ্যুৎ যায় নি সেই এলাকাগুলির অবস্থার কোন হেরফের হবে না এবং সংখ্যায় এই রকম অঞ্চলের অংকই বেশী। এই সমস্ত জায়গার কৃষক সম্প্রদায় যে তিমিরে ছিল সেই তিমিরেই থাকছে।

[6-10—6-20 p.m.]

নূতন পরিস্থিতি ও প্রকল্পের দ্বারা তাদের কোন সুবিধা হচ্ছে না। সুতরাং যে সমস্ত জায়গায় আজও বিদ্যুৎ যায় নি, সেই সমস্ত জায়গায় সরকারী তত্ত্বাবধানে অগভীর নলকূপ বসানোর জন্য সরকারকে আর একবার ভেবে দেখতে হবে।

পানীয় জলের জন্য নলকূপ বসানো ও পরিকল্পনা ও অকেজো শত শত নলকূপের সংস্কারের কথা নূতন ক'রে কিছু বলা হয় নি। গত বছর খরার সময় কিছু নলকূপ সিংকিং ও রিসিংকিং করা হয়েছে সত্য, কিন্তু টাকার অভাবে অকেজো নলকূপগুলিকে রিসিংকিং করা সম্ভব হয় নি। সেই কারণে এ বছরও পানীয় জলের জন্য যতগুলি নলকূপ সিংকিং করা হবে সে সম্পর্কে কোন সুস্পষ্ট ইঙ্গিত নেই। বন্যা ও সেচ নিয়ন্ত্রণ ব্যবস্থা জোরদার করার কথা বলা হয়েছে কিন্তু ডি ভি সি এলাকার যে স্থানগুলি নিম্নভাগে অবস্থিত সেগুলি বন্যা ও খরার

সময় বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। বন্যার সময় অতিরিক্ত জল যখন ছাড়া হয় সেই সময় এই অঞ্চলগুলি ডি ভি সি-এর জলে প্লাবিত হয় এবং খরার সময় ডি ভি সি-এর জল ফুরিয়ে গেলে এই এলাকার মানুষ খরার কবলে পড়ে। এমতবস্থায় সরকারের ডিভিসি-এর বাঁধের সংখ্যা বৃদ্ধি করা যায় কিনা নূতন ক'রে ভেবে দেখতে হবে। আমি মনে করি এইরূপ নূতন বাঁধ নির্মিত হ'লে বন্যা ও খরার হাত থেকে হুগলি ও হাওড়া জেলার গরিব মানুষরা রেহাই পেতে পারে। জাঙ্গিপাড়া এলাকায় মানুষ বন্যায় ও খরায় আজ সর্বস্বান্ত। বোরো চালের বীজ বুনো সত্ত্বেও তারা জলের অভাবে চাষ করতে পারল না। মাঠের বীজতলার বীজ তাদের গরুকে খাইয়ে দিতে হ'ল। বন্যা ইতিপূর্বে তাদেরকে একেবারে ডুবিয়েছে। জাঙ্গিপাড়ায় ইতিমধ্যেই চালের দাম ২ টাকা ও আটার দাম ১·৫০ উঠেছে। গ্রামবাংলার মানুষ রেশানে তাদের যে কোটা পাওয়া হয় তাও আজ পাচ্ছে না।

অন্যদিকে নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম ক্রমশঃই বেড়ে চলেছে। ডাল, তেল, মশলা, প্রায় সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যেতে বসেছে। এই অবস্থায় আশা করেছিলাম রাজ্যপালের ভাষণে খরা ও বন্যাপ্রপীড়িত এলাকার খেটে-খাওয়ার মানুষের জন্য টেস্ট রিলিফ-এর কথা থাকবে। আমি জানতে চাই এই এলাকার ত্রাণ কার্যের জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

শিক্ষাক্ষেত্রে সরকারের কয়েকটি বাস্তব ও প্রগতিশীল পরিকল্পনার জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। আমি মনে করি শিক্ষাক্ষেত্রে নূতন চিন্তাধারা, সমাজের উপযোগী নূতন পাঠ্যক্রম ও নীতি যতশীঘ্র সম্ভব প্রচলন হওয়া উচিত।

সরকার সি এম ডি এ এলাকার চিকিৎসার সুযোগ দেওয়ার উদ্দেশ্যে বিভিন্ন প্রকার ক্লিনিক, ভ্রাম্যমাণ চিকিৎসাকেন্দ্র স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন, ভাল কথা। তার জন্য অভিনন্দন জানাই। গ্রামাঞ্চলেও অনুরূপ ভ্রাম্যমাণ ক্লিনিক স্থাপনের কথা চিন্তা করার জন্য অনুরোধ জানাই।

**শ্রীবীরেন্দ্রবিজয় মল্লদেবঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য আরম্ভ করছি। আমি এজন্য ধন্যবাদ জানাচ্ছি যে, আমাদের সরকারের কাজের ফলে পশ্চিমবঙ্গে শান্তিশৃংখলা ফিরে এসেছে। বর্তমানে দেশে শান্তি-শৃংখলা ফিরে আসার ফলে আমাদের কৃষিক্ষেত্রে ও শিল্পক্ষেত্রে প্রচুর উন্নতির সম্ভাবনা দেখা দিয়েছে। আমরা ইতিমধ্যে দেখছি পশ্চিমবাংলা ১০২টি শিল্প লাইসেন্স পেয়েছে এবং তার কাজকর্মও শুরু হয়ে গিয়েছে।

আমাদের সরকার গত এক বছরে নূতন নূতন বহু পরিকল্পনা রূপায়ণে হাত দিয়েছেন ও অগ্রসর হয়ে চলেছেন। তার জন্যই আমি গভর্নরের স্পিচকে ধন্যবাদ জানাচ্ছি, যখন আমাদের সরকার নানারূপ পরিকল্পনার মধ্য দিয়ে অগ্রসর হয়ে চলেছেন তখন ভয়াবহ খরা নেমে এসেছে। এত বড় সর্বনাশা খরা কেউ আমরা জীবদ্দশায় দেখি নি। সেই খরাকে আমাদের সরকার বিশেষ দক্ষতার সংগে মোকাবেলা করেছেন। তার জন্যও সরকারকে আমরা ধন্যবাদ না জানিয়ে পারি না। এইভাবে যদি ঐ খরাকে মোকাবেলা করা না হতো তা হ'লে পশ্চিম-বাংলার হাজার হাজার মানুষ মৃত্যুমুখে পতিত হতো। সরকার পশ্চিমবাংলার দুঃস্থ জন-সাধারণকে যেভাবে খরার কবল থেকে বাঁচিয়েছেন, তার জন্য গ্রামের মানুষ সরকারকে দু'-হাত তুলে আশীর্বাদ করেছে। আমরা যদি এখন গ্রামে যাই তা হ'লে দেখতে পাব বর্তমান সরকারের উপর গ্রামের মানুষের কত আস্থা ও নির্ভরতা রয়েছে। এই জন্যই সরকারকে আমরা ধন্যবাদ জানাচ্ছি। এই খরাকে রুখবার জন্য বিশেষ বিশেষ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সুচিন্তিত কর্মসূচি তার জন্য তৈরি হয়েছে।

আমাদের ঝাড়গ্রাম এলাকা খরাপ্রধাণ এলাকার মধ্যে পড়েছে। সেখানে ডাগ্‌ওয়েল-পাকা কুঁয়ো—তৈরির পরিকল্পনা করা হয়েছে, কিন্তু সিমেন্টের অভাবে সেই ডাগ-ওয়েল পাকা কুঁয়ো—তৈরি হচ্ছে না। তাই আমি সরকারকে বলবো এই সিমেন্ট কতো দ্রুত গ্রামাঞ্চলে পৌঁছে দেওয়া যায় তার জন্য অবিলম্বে ব্যবস্থা করুন, চেষ্টা করুন।

সি পি আই-এর একজন সদস্য এই প্ল্যানিং-এর জন্য অনেক কথাই বলেছেন। তিনি বলেছেন প্ল্যানিং-এর কি উদ্দেশ্য সেটা ঠিকমতো বলা হয় নি। আমি বলবো অ্যাপ্রোচ টু দি ফিফ্‌থ প্ল্যান যদি দেখতেন তা হ'লে কি উদ্দেশ্য নিয়ে আমাদের পরিকল্পনা হচ্ছে, কি কি পরিকল্পনা করা হচ্ছে এবং কি কি রাস্তা করা হবে এবং কত ম্যান-ডেস হবে তা লেখা আছে। আর তিনি বলেছেন যে কোন ইন্ডাস্ট্রিস শুধু ন্যাশানালাইজড করলেই হবে না। আমাদের সরকারও মনে করেন যে, কোন ইন্ডাস্ট্রিস ন্যাশনলাইজড করেলেই হবে না এবং তার জন্য যথাযোগ্য চিন্তা করা হচ্ছে এবং সাবসিডিয়ারি ইন্ডাস্ট্রিসের জন্য চিন্তা করা হচ্ছে। আমি মনে করি গভর্নরের ভাষণের মধ্যে তা বিস্তৃতভাবে আলোচনা করার স্কোপ নেই। যদি বিস্তৃতভাবে আলোচনা করা হতো, তা হ'লে এটা চারশো পাতা হতো। তবে প্ল্যানিং সম্বন্ধে যাই বলুন, ডিস্ট্রিক্ট প্ল্যানিং হওয়ার জন্য, গ্রামে গ্রামে প্ল্যানিং হওয়ার জন্য মানুষ আজ উৎসাহিত। এক সময় আমাদের দেশের মানুষ দেখতো দিল্লী থেকে প্ল্যান হয়ে আসতো। আজকে গ্রামে গ্রামে প্ল্যান হওয়ার জন্য মানুষ নিশ্চিন্ত হতে পারছে এবং তারা উৎসাহিত। আমরা অত্যন্ত আনন্দিত যে, পশ্চিমবঙ্গ সরকার অনগ্রসর এলাকার উন্নয়নের জন্য কতকগুলো সেল গঠন করেছেন। এই সেলগুলোর কাজ যাতে দ্রুতগতিতে হয় তার জন্য অনুরোধ করছি। এই সেলের জন্য মানুষের মনে অনেক আশা-আকাঙ্ক্ষা দেখা দিয়েছে। সেই আশা-আকাঙ্ক্ষা যেন নিভে না যায়। সেইজন্য আমি বলবো যে, সেলগুলোর কাজ যেন দ্রুতগতিতে হয়। আমরা অত্যন্ত খুশী যে, আমাদের সরকার যে সমস্ত অনুন্নত এলাকা আছে, যে সমস্ত এলাকার কৃষকরা অনুন্নত সেই সমস্ত এলাকার জন্য বিশেষ প্রোগ্রাম করেছেন। যেমন মারজিন্যাল ফারমারস প্রোগ্রাম। এগুলো বাঁকুড়া পুরুলিয়াতে হচ্ছে। আমি বলবো ঝাড়গ্রামেও এই রকম করা দরকার। আমরা দেখেছি যে, মিনারেল ডেভলপমেন্ট বোর্ড বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়াতে করা হয়েছে। আমি বলবো ঝাড়গ্রামেও একটা করা উচিত এবং তার জন্য অনুরোধ করছি। আর একটা কথা হচ্ছে, আমাদের দেশ বেকারসমস্যা জর্জরিত। আমি তাই মিনারেল ডেভলপমেন্ট ক'রে যাতে সরকার বেকারদের দেন এবং এবং ছোট ছোট কো-অপারেটিভকে দেন তার জন্য অনুরোধ জানাচ্ছি। কৃষির প্রোগ্রামের ক্ষেত্রে টিউবওয়েল খনন করা হয়েছে। যে সমস্ত এলাকাকে পুরানো আমলে নন-টিউবওয়েল এরিয়া ব'লে বলা হয়েছে সেখানে নূতন করে গ্রাউন্ড ওয়াটার সার্ভে করার ব্যবস্থা করার দরকার। পরিশেষে আমি গভর্নরের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদীনঃ** মাননীয় উপাধ্যয় মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে আজকে মোটমাট ১৬ জন মাননীয় সদস্য অংশ গ্রহণ করেছেন। মন্ত্রিসভার বিগত কার্যকলাপ এবং সামনের বছরের কার্যকলাপের যে ইঙ্গিত তা যে আশার সঞ্চার করেছে এই মতামত এই আলোচনা থেকে আন্দাজ করা যায়।

[6-20—6-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের অনেক দুর্ভাগ্য আছে ভারতবর্ষের এবং বাংলাদেশেরও। তার মধ্যে একটি দুর্ভাগ্য হচ্ছে গণতান্ত্রিক ব্যবস্থায় যে দায়িত্বশীল বিরোধী দল থাকা দরকার সেখানে আমি দেখতে পাচ্ছি একমাত্র কংগ্রেস দল ছাড়া আর কেউই এই পশ্চিমবাংলায় সেই দায়িত্ব পালন করতে পারেন নি। একদিন কংগ্রেস এই পক্ষে থেকে শাসন পরিচালনা করেছে আবার অন্য পক্ষে থেকেও বিরোধী দল হিসাবে তার দায়িত্ব পালন করেছে। আবার তারা গণতান্ত্রিক প্রথায় এখানে এই সরকারের আসন গ্রহণ করেছেন। কিন্তু দুঃখের কথা যে, অত্যন্ত সুচিন্তিতভাবে আমাদের দেশে আমরা জাতীয় বিরোধী দল গ'ড়ে তুলতে পারি নি। আজকে যে বিরোধী দল আছে তারা দায়িত্বজ্ঞানহীনের মত বিধানসভা বর্জন করেছেন। আজকে আর এস পি দলের নেতা শ্রীত্রিদিব চৌধুরীকে বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচনে সুযোগ দিয়েছিলাম। এই জন্য দিয়েছিলাম যে, আজকে সরকারের

যেসব পরিকল্পনা আছে এবং যেসব নেতৃবৃন্দ আছেন, যাদের উপর সেগুলি নির্ভর করা যায়, তাদের দিয়ে যাতে একটা শক্তিশালী দল গঠন ক'রে প্রকৃত যদি কেউ শাসন ব্যবস্থার দায়িত্ব গ্রহণ করতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গণতন্ত্র হচ্ছে ঠিক ক্রিকেট খেলার মত। ক্রিকেট খেলায় যেমন এক দল ব্যাট করে এবং আর এক দল বল করে, ঠিক সেই রকম গণতন্ত্রে এক দল দেশের শাসনকার্য চালায় আর এক দল তার সমালোচনা করেন, দোষ-ত্রুটি সতর্ক ক'রে দেয় এবং জনসাধারণ যাদের উপর আস্থা রাখে তারাই শাসনকার্য চালায় আবার যাদের কাজকর্ম জনসাধারণের ভাল লাগে না তাদের পরিবর্তন করে দেয়। আমাদের মাননীয় সদস্য মিঃ বেস্টারউইচ যেসব কথা বললেন আমি তার অবশ্য সবগুলি বুঝতে পারি নি, তবে একটি কথা শুনতে পেলাম যে, রিগিং হয়েছে এবং এই কথা ব'লে ওরা ইতিমধ্যে সারা পশ্চিমবাংলায় একটা সোরগোল তোলার চেষ্টা করেছিলেন। আজকে পৃথিবীর মানুষের কাছে সেটা আজকে উপহাস হয়ে দাঁড়িয়েছে। তাই আজকে আমাদের ঐ আর এস পি দল দীর্ঘ আট মাস পরে তাঁরা বিরোধী দলের দায়িত্ব পালন করবার জন্য সুড়সুড় ক'রে এই বিধানসভায় এসে বসেছেন।

**Shri A. H. Besterwitch:** On a point of order. The Minister has just expressed something regarding the rigging and about our coming to this House. Sir, may be we are a microscopic minority but we have come here with full authority from our party and not on anybody's *daya*.

**Mr. Deputy Speaker:** The Hon'ble Minister has just expressed certain things. You have already expressed your opinion in the House and he has expressed his opinion. That is not a point of order.

**শ্রীজয়নাল আবেদীনঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার প্রবীণ বন্ধুবর মাননীয় সদস্য মিঃ বেস্টারউইচ বোধ হয় আমার কথাটা ভালভাবে বুঝতে পারেন নি। আমি বলেছিলাম যে, সোরগোল তুলেছিলেন। তার পর চিন্তা ক'রে জনগণের প্রতি দরদ দেখিয়ে দীর্ঘ দশ মাস পরে সেইজন্য আবার তারা এখানে এসেছেন। আমি তাঁদের স্বাগত জানাচ্ছি। বন্ধুবর বুঝতে পারেন নি—অবশ্য না পারারই কথা—কারণ অসুস্থ হ'লে কি ক'রে বুঝবেন। কিছু কিছু সরকারী সমালোচনা নিশ্চয় আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার ঐ লাল বাতি আমরা সকলেই মানি। কিন্তু আমাদের ঐ গণতান্ত্রিক মোরচার অন্যতম দল সি পি আই বন্ধুরা আজকে লালবাতিকে হলদে দেখতে আরম্ভ করেছেন। আমার ভয় হয় যে গণতান্ত্রিক মোর্চা দু'দল পাশাপাশি থেকে পুরোণো নেতা যেন কিছু না দেখে চলছেন। তাই এর আগে আমাদের প্রবীণ এবং শ্রদ্ধেয় সদস্যা শ্রীমতী ইলা মিত্র গণতান্ত্রিক মোর্চার ১৭ দফা কার্যক্রমের কথা উল্লেখ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি নিশ্চয়ই দেখেছেন এবং আমরাও খুব খুশী হয়েছি—তিনি বলেছেন যে, এই রাজ্যপালের ভাষণ আদ্যপান্ত পড়েছেন। যদি তিনি পড়েই থাকেন, তা হ'লে নিশ্চয় দেখেছেন এর প্রতিটি অনুচ্ছেদ সেই ইঙ্গিতেই বহন করে, যা নাকি সি পি আই এবং কংগ্রেস সাধারণ নির্বাচনের আগে মিলিত হয়ে দেশবাসীকে দিয়েছিল। আমাদের সামাজিক, অর্থনৈতিক পরিবর্তনের ইঙ্গিতের যে সূচনা এবং আরম্ভ হয়েছে তারই স্বীকৃতি, নির্দিষ্ট কার্যক্রম এতে দেওয়া আছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, ভারতবর্ষে মোটামুটি দু'টি শক্তির মধ্যে যুদ্ধ হচ্ছে। পাশের রাজ্যেই দেখুন—উড়িষ্যায় স্বতন্ত্র পার্টি যখন সরকার গঠন করেছিল তখন কংগ্রেসকে তার বিরোধিতা করতে হল। আমরা দেখেছি দু'টি ফোর্সের মধ্যে সব সময়ই সংঘাত হচ্ছে। আজকে আমাদের এই পশ্চিমবাংলায় সি পি আই বন্ধুদের সহযোগিতায় দেশের সমস্ত প্রগতিশীল অংশগুলিকে এক করা সম্ভব হয়েছিল এবং আমরা সংকল্প নিয়েছিলাম যে দেশের ভাল করবো। এবং ভাল করবো ব'লেই আমাদের ১৭ দফা কর্মসূচি গৃহীত হয়েছিল এবং তাতে আইন-শৃঙ্খলার প্রতিশ্রুতিও ছিল। আজকে অত্যন্ত আনন্দের কথা যে, এই বিষয়ে বিধান-সভার ১৬ জন সদস্যের একজনও অভিযোগ তোলেন নি এবং এতেই আমরা মনে করি যে, সরকারের কীর্তির প্রথম স্তম্ভ স্বীকৃত হয়েছে। আমাদের মাদারিহাটের মাননীয় সদস্য আর এস পি-র মিঃ বেস্টারউইচ সাহেব কি যেন বলবার চেষ্টা করেছিলেন। (ভয়েসঃ আমি কিছু বলিনি।) যদি না ব'লে থাকেন তা হ'লে আমি আরো আনন্দিত যে, তাঁর বলবার কিছু নেই।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই কথা আরো বেশি ক'রে স্বীকার করতে হয় যে, এই শাসনের ফলে এমন একটা অবস্থা সৃষ্টি হয়েছে যে, আইন-শৃঙ্খলার বিষয়ে মিঃ বেস্টারউইচ সায়েব পর্যন্ত কি বিধানসভার বাইরে কি বিধানসভার ভিতরে কিছু বলবার সাহস করছেন না। এটা নিশ্চয়ই একটা কমপ্লিমেন্ট ব'লে গ্রহণ করবো এবং আমি তাঁকে আর একবার ধন্যবাদ জানাবো। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ল্যান্ড রিফর্মসের বিষয়ে অনেক কথা হয়েছে। আমাদের ৪৪ অনুচ্ছেদে এই বক্তব্য রাখা হয়েছে ব'লে অনেকে ক্ষোভ প্রকাশ করেছেন। আমাদের ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় এই সম্বন্ধে বিস্তারিত বক্তব্য রাখবেন। এক বছরের মধ্যে প্রায় ১ লক্ষ ৮ হাজার বিঘা কৃষি জমি সরকারের উপর ন্যস্ত হয়েছে, ভেস্ট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন জমি উদ্ধার করার জন্য যে আইন, সেই আইনের মেয়াদ আমরা দীর্ঘ থেকে দীর্ঘতর করার চেষ্টা করছি এবং এই অভিযান আমরা অব্যাহত রেখেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে বণ্টন ব্যবস্থাতেও আমরা একটা পরিবর্তন এনেছি। এক বছরের মেয়াদে কোন পাট্টা না দিয়ে, কোন বন্দোবস্ত না দিয়ে রায়তীস্বত্বের বন্দোবস্ত দেবার পরিকল্পনা নিয়েছি এবং আমাদের ভূমিরাজস্ব মন্ত্রীর দপ্তর লুকিয়ে রাখা জমি উদ্ধার করে চিরস্থায়ী বন্দোবস্ত হিসাবে বিলি বণ্টন শুরু করেছেন। কমিটি সম্বন্ধে কোথাও কোথাও আমরা অভিযোগ শুনতে পেয়েছি এবং সেটা প্রতিকার করার চেষ্টা করছি। আমরা আইনের শাসনে বিশ্বাস করি এবং আইনের শাসনে বিশ্বাস করি ব'লেই আইনের সাহায্যে ভূমিসংস্কার কাজে এগিয়ে যেতে চাই। সেই জন্য আমি সি পি আই বন্ধুদের অত্যন্ত বিনয়ের সঙ্গে অনুরোধ করতে চাই ল্যান্ড গ্রাব মুভমেন্ট সারা ভারতবর্ষব্যাপী যেটা ঘোষণা করেছিলেন—ইভেন কেরলে তাদের কাউন্টার পার্ট সরকার যেখানে নেতৃত্ব দিচ্ছে সেখানেও এই আন্দোলন জনসাধারণ গ্রহণ করেন নি, ভারতবর্ষের কোথাও এই আন্দোলন সাকসেসফুল হয় নি। ভারতবর্ষের মানুষ আবার আইনের প্রতি তাদের নিষ্ঠা দেখিয়েছেন। আমরা দেখেছি তাতে চাষীর ছেলেরাই বেশি ক্ষতিগ্রস্ত হয়েছেন। নিষ্ঠা দেখিয়েছেন ব'লেই আজকে চাষী সমাজের স্বার্থে লুকানো জমি উদ্ধার করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী শ্রদ্ধেয় অজয় মুখার্জির নেতৃত্বে একটি কমিটি গঠন করেছেন এবং সে কথা নিশ্চয়ই সি পি আই বন্ধুদের মনে আছে। তাদের যদি অপকর্ম না থাকতো, তা হ'লে এই নিরীহ, অজ্ঞ কৃষকশ্রেণীর ছেলেরা এইভাবে বিপদগ্রস্ত হত না। সেই জন্য আজকে এই দেশের কৃষক সমাজকে বিপথে চালিত না ক'রে আইনের মধ্যে উইদিন দি অ্যামবিট অব ল চালিত করা সম্ভবপর ব'লে আমি মনে করি।

[6-30—6-40 p.m.]

আরো দুঃখের কথা শ্রীমতী মিত্র তিনি বললেন যে, সেবা ও নিষ্ঠায় আজকে কোন পরিবর্তন সম্ভব নয়। আমি দুঃখিত, আমরা অহিংসায় বিশ্বাস করি, আমরা কখনই হিংসায় বিশ্বাস করি না। সুতরাং সেবা এবং ত্যাগ ছাড়া আর কোন পথে মহান আদর্শ সিদ্ধ করা যায় ব'লে আমরা মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পার্শ্ববর্তী রাজ্য যা এক কালে পাকিস্তানের অংগ ছিল, সেই দেশ ত্যাগ এবং সেবার মাধ্যমে বা স্যাকরিফাইসের মাধ্যমে আজকে বিরাট একটা নাগপাশ থেকে ও বৃহৎ শক্তির ষড়যন্ত্র থেকে উদ্ধার পেয়েছে। সুতরাং মোর্চার মধ্যে থেকে যদি মনে করেন আমাদের বিপথে চালিত করা যাবে, তা হ'লে সে উদ্দেশ্য সাধিত হবে না এ হুঁশিয়ারী আমি অত্যন্ত বিনীতভাবে জানিয়ে দিতে চাই। কারণ কংগ্রেস এক সময় সেবা নামে পরিচিত ছিল। মোর্চার মধ্যে আছি ব'লে হিংসার পথে নতুন ক'রে আন্দোলন সৃষ্টি করাতে আমরা বিশ্বাস করি না। আর তা করি না ব'লেই পশ্চিমবাংলার মানুষ রায় দিয়েছেন গণতান্ত্রিক মোর্চার অহিংস নীতির প্রতি। তারপর স্যার, শ্রীমতী মিত্র চাকরির ব্যাপারে যারা দুঃস্থ বা যাদের কেউ উপার্জন করেন না তাদের সম্বন্ধে ইঙ্গিত করেছেন। স্যার এই প্রসংগে আমি বলব যে, সমস্ত কাগজেই একই বক্তব্য সরকারের তরফ থেকে বেরিয়েছিল। আমি ১৯৭২ সালের ২রা অক্টোবরের অমৃতবাজার পত্রিকার মাঝখান থেকে খানিকটা পড়ে শোনাচ্ছি। সেখানে আপনি দেখবেন বোল্ড টাইপে একথা বেরিয়েছে যে,

"The intention of the Government, however, is to appoint in these vacant post preferably and as far as possible such persons who come from the poorer and backward section of the people and have no earning in their family and are in financial difficulty."

ুতরাং সরকারের নীতি পরিষ্কার। আজকে সমাজে যে ভারসাম্য নষ্ট হয়েছে তাকে পুনরায় সংশোধন করবার জন্য সরকারের নিয়োগ নীতি পরিষ্কার। এখানে কারচুপির প্রশ্ন নেই বা টেবিলের তলায় মাথা গুজে থাকবার দরকার নেই বা অন্ধকারে খুঁজে বেড়াবারও দরকার নেই, টা দিনের আলোর মতই সরকার সমস্ত জাতীয় সংবাদপত্রে, দৈনিক সংবাদপত্রে তার নীতি রিষ্কার ভাবে ঘোষণা করেছেন। তারপর স্যার, প্রতিবেশী রাজ্যের কিছু দুর্ভাগ্যজনক টনার কথা উল্লেখ করা হয়েছে। এই প্রসঙ্গে আসাম, অন্ধ্র ও নানা ঘটনার কথা উল্লেখ করা য়েছে। স্যার, হিংসাত্মক কোন পদ্ধতিতে কোন সমস্যার সমাধান করা যায় না ব'লেই আমরা নে করি এবং সেইজন্য ভারতবর্ষের সমস্ত অঙ্গরাজ্যকে সঙ্গে নিয়ে ভারতবর্ষের সামগ্রিক ন্নয়ন করা প্রয়োজন। আর যে রিজিওন্যাল ইমব্যালেন্স রয়েছে ইন পয়েন্ট অব ডেভেলপমেন্ট সই ডেভালপমেন্টকে সমান ভাবে এগিয়ে নিয়ে যাওয়া প্রয়োজন। তাতে পশ্চিমবাংলার যে ্যায্য পাওনা সেজন্য আমরা বার বার দাবি করেছি এবং আমরা দেখেছি আমাদের মুখ্যমন্ত্রীর নতৃত্বে যেখানে ও'রা সন্দিহান ছিলেন, সতর্ক ছিলেন বা যেখানে সংশয় ছিল সেখানে কেন্দ্রের াছ থেকে আমরা আশানুরূপ সমর্থন পেয়েছি। স্যার, অনেক পাওনা পশ্চিমবাংলার আছে, পশ্চিমবাংলার মানুষের অনেক ন্যায্য দাবিও আছে, তার জন্য আমরা স্তব্ধ হয়ে নেই বা তার জন্য কেন্দ্রের সঙ্গে সংঘর্ষেও আমরা বিশ্বাসী নই; সমস্যা বুঝিয়ে কেন্দ্রের কাছ থেকে আমাদের পাওনা আমরা নিশ্চয় পাব। আর এর জন্য যে আলোচনা বা এ সম্পর্কে যা কিছু করা প্রয়োজন তার জন্য আমরা চেষ্টা করছি। স্যার, এই প্রসঙ্গে বলতে চাই যে, আমাদের রাজ্য পরিকল্পনায় প্রথম পরিকল্পনা গিয়েছে, দ্বিতীয় পরিকল্পনা গিয়েছে, তৃতীয় পরিকল্পনা গিয়েছে—চতুর্থ পরিকল্পনার সময় আজকের কিছু কিছু বন্ধু সরকারের দায়িত্বে ছিলেন, কিন্তু তখন সুসংহত পরিকল্পনা এ রাজ্যের জন্য গ'ড়ে তোলা সম্ভব হয় নি। এতে যদি পরিকল্পনার অভীপ্সিত ফল না পাওয়া যায় তার জন্য দায়িত্ব তাঁরা অস্বীকার করতে পারেন না, কারণ সেদিন সরকার থেকে তাঁরা সেই পরিকল্পনা রচনা করেছিলেন।

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে আজকে পশ্চিমবাংলা রাজ্য পরিকল্পনা পরিষদ গঠিত হয়েছে। জেলায় জেলায় শাখা বিস্তারিত হয়েছে। আজকের পরিকল্পনা সম্পর্কে হরশঙ্করবাবু যে ইঙ্গিত করেছেন—আমরা তো পরিকল্পনা করি নি, পরিকল্পনার অ্যাপ্রোচ, অর্থাৎ অ্যাপ্রোচ টু দি প্ল্যান করেছি। আজকে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনা রচিত হতে যাচ্ছে, তার যে অনুপ্রবেশ, অ্যাপ্রোচ তা কি ভাবে গ্রহণ করতে হবে, কি ভাবে এটাকে রূপায়িত করতে হবে—তার অ্যাপ্রোচ তৈরি হতে পারতো। সমস্ত ভারতবর্ষব্যাপী পরিকল্পনা তৈরি হয়ে যাবে এবং পশ্চিমবঙ্গেও নিশ্চয়ই পরিকল্পনা তৈরি হবে। এই জিনিস হয় নি। টাকা না জমতেই কেউ থলি সেলাই করে না। কাজেই আজকে যে জিনিস হয় নি তার রূপরেখা কি ক'রে বলবো, শুধু ইঙ্গিত দিতে পারি মাত্র। গভর্নমেন্ট যে যে সেক্টার ইম্পর্টান্ট মনে করবে, যে যে সেক্টারকে আজকে নিজেদের দায়িত্বে আনার দরকার মনে করবে, সেই জিনিস তারা করবে এবং তারা সেই বক্তবাই রেখেছেন তাদের পরিকল্পনা হিসাবে। একদিকে শিল্পোন্নয়ন এবং অপর দিকে এগ্রিকালচারের উন্নয়ন এবং বিশেষ পরিকল্পনা কম্প্রিহেনসিভ এরিয়া ডেভলপমেন্ট প্রজেক্ট-এর কথা আমরা চিন্তা করছি। পুরোটা এখুনি দেওয়া যাবে না, দেওয়ার প্রশ্নও নেই। আজকে আমরা অ্যাপ্রোচ টু দি প্ল্যান নিয়েছি। কি ভাবে এটা নেওয়া যায়, কি ভাবে এটাকে অ্যাপ্রোচ করা যায়, কি ভাবে পরিকল্পনার রূপরেখা তৈরি হবে, সেটার ইঙ্গিত দিয়েছি মাত্র। আজকে চতুর্থ পরিকল্পনার সম্বন্ধে এরা যদি মনে করেন যে, সেই অনুযায়ী ফল ভাল হয় নি, তা হ'লে আমি বলবো তার দায়িত্ব মোর্চার অন্যতম শরিক এড়াতে পারেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সমগ্র বিশ্বব্যাপী এই বিগত দশকে জিনিসপত্রের দাম বেড়েছে। এটা শুধু ভারতবর্ষেই বাড়ে নি। যে কারণগুলির জন্য সমগ্র বিশ্বে দাম বেড়েছে মোটামুটি ভাবে সেটা আমরা জানি। আমার মতে দেশে জিনিসের দাম বেড়েছে, সেটা অস্বীকার করা যায় না। আমাদের এখানে ডিক্টেটরশিপ নেই, আমরা গণতন্ত্রে বিশ্বাসী, আমরা একদিনে গলা টিপে সমস্ত বন্ধ করতে পারি না। সমস্ত ব্যবসা জাতীয়করণ করতে পারি না। দল হিসাবে আমাদের অল ইন্ডিয়া কংগ্রেস কমিটির একটা পলিসি আছে। আপনারা নিশ্চয়ই জানেন যে, খাদ্য পাইকারী ব্যবসা সম্পূর্ণ ভাবে সরকার নিতে বদ্ধ পরিকর। আমাদের দলের তরফ থেকে সেই রকম নীতি আমরা নিয়েছি।

আপনারা দেখবেন সংবাদপত্রের মাধ্যমে যে সরকার এটার বিভিন্ন অ্যাসপেক্ট পরীক্ষা ক'রে দেখছেন। বিচার করে দেখা হচ্ছে যাতে এটা সুস্থভাবে গ্রহণ করা যায়, হ্যাপাজার্ডলি না হয় এবং তার জন্য বৈঠক বসছে। আমাদের খাদ্যমন্ত্রী যাবেন এবং অন্যান্য সংশ্লিষ্ট মন্ত্রীরাও যাবেন, পরশুদিন বৈঠক বসবে দিল্লীতে, কি ক'রে সমস্ত খাদ্য পাইকারী ব্যবসা আমরা নিতে পারি। বিশ্বব্যাপী যদি আমরা এই ব্যবস্থা দেখি, তা হ'লে ভারতবর্ষেও নিশ্চয়ই বাড়ছে, এই ব্যাপারে হরশঙ্করবাবুর সঙ্গে একমত। কিন্তু আমাদের বন্ধু রাষ্ট্র যাঁরা অনেকটা উন্নত— আমরা দেখতে পাচ্ছি ফুড গ্রেন ইনক্রিজ ইন প্রাইজ যুগোস্লোভিয়া—এই দেশ উন্নত দেশ ব'লে দাবি করছে, সেখানে ২৪৮ পার্সেন্ট হয়েছে, ভারতবর্ষে আমি স্বীকার করছি গড়ে ২০০। আমাদের প্রতিবেশী দেশ জাপানে আমরা দেখেছি, ১৫১ পার্সেন্ট হয়ে গেছে। চীনের কথা তুলতে চাই না, কিন্তু তুলতে হয়, সেটা এশিয়ার একটা বৃহত্তম দেশ, সেখানে ১৯৬১ সালে ১০০ ছিল, আজকে ১৯৭১ সালে ১৩৫ হয়েছে। সেখানে একটা ডিক্টেটরশিপ ব্যবস্থা রয়েছে। মুখ্যমন্ত্রীর সঙ্গে এটা নিয়ে আলোচনা ক'রে দেখা হচ্ছে, ফাইন্যান্স মিনিস্টারদের সঙ্গে আলোচনা ক'রে দেখা হচ্ছে। ডিক্টেটোরিয়াল ব্যবস্থা থাকলে মূল্য নিয়ন্ত্রণ করা অধিক সহজ হয়। কিন্তু আমাদের এখানে কোন ডিক্টেটরশিপের ব্যবস্থা নেই। আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। কাজেই আমাদের সব কিছুই গণতান্ত্রিক পদ্ধতিতে করতে হবে। আমি এই যে সূচক দিলাম স্ট্যাটিস্টিক্যাল ইয়ার বুক, ১৯৭০-এর ইউনাইটেড নেশনের, তাতে আমরা দেখেছি যে শুধু ভারতবর্ষেই মূল্য বৃদ্ধি ঘটে নি, ইয়ুরোপ, এশিয়া, এই সমস্ত জায়গাতে ভারতবর্ষের থেকে বেশি মূল্য বৃদ্ধি ঘটেছে। মাননীয়া সদস্যা শ্রীমতী মিত্র মিসার কথা বলেছেন। মিসাতে আটক হচ্ছে এবং যত্ন সহকারে সব দিক বিবেচনা ক'রে আজকে যাদের মিসায় ধরার প্রয়োজন তাদের উপর মাননীয় মুখ্যমন্ত্রী নিজের দায়িত্বে এই মিসা প্রয়োগ করছেন। আবার অন্য দিকে মিসায় আটক রাখা হয়েছে এমন অনেক লোকের কাছ থেকে প্রতিশ্রুতি নিয়ে তাদের কেস মুখ্যমন্ত্রী বিবেচনা করছেন। আজকে যে স্ট্যাটুটারী ব্যবস্থা আছে, সেটা এখনও চালু আছে। চা-বাগান সম্পর্কে আমাদের শ্রমদপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয় বিভিন্ন অ্যাসপেক্ট পরীক্ষা ক'রে দেখছেন এবং ক্লোজড অ্যান্ড সিক ইন্ডাস্ট্রিস সম্পর্কে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি হয়তো জানেন যে, এর আগে বিধানসভায় প্রস্তাব নিয়েছিলাম যে আমাদের নন-কোকিং কোল যে গুলো আছে তা ন্যাশন্যালাইজ করতে হবে এবং সেটা আপনারা নিশ্চয়ই দেখতে পেয়েছেন। কয়লা খনি জনিত শিল্পের যে ইঙ্গিত হরশঙ্করবাবু দিয়েছেন, গোটা কয়লা খনি পশ্চিম-বাংলায় সরকারী আওতায় আসে নি, তবে এখানে কয়লা খনির নিকটে কয়লা শিল্প সম্প্রসারণ সম্ভবপর। আমরা দেখছি দেশে শান্তি-শৃঙ্খলা ফিরে আসায় অনেকে ব্যবস্থা করতে নূতন শিল্প স্থাপন করতে এগিয়ে আসছেন।

[6-40 - 6-47 p.m.]

আমি হরশঙ্করবাবুকে এই কথা বলতে চাই যে, উৎপাদন বাড়লেই সব সমস্যা কর্মসংস্থান হয় না। কিন্তু একটা কথা তাঁকে নিবেদন করি আমার মতে উন্নয়নশীল দেশে যে সম্পদ সীমিত সেখানে সম্পদ সৃষ্টি করার জন্য উৎপাদন বাড়ান একান্ত প্রয়োজন এবং এই উৎপাদন বাড়ানোর ব্যবস্থা করার যে অসুবিধাগুলো আছে, যে বাধা বিপত্তিগুলো আছে, সেগুলোকে দূর করা একান্ত প্রয়োজন। মাননীয় সদস্য শ্রীনাহার মহাশয় কিছু গঠনমূলক সৃজনধর্মী প্রস্তাব এখানে রেখেছেন, এইগুলো নিশ্চয়ই বিবেচনা করা চলে, কিন্তু রাজ্যপালের ভাষণ মন্ত্রিসভা তৈরি করেন ব'লে তিনি আপত্তি করেছেন। যে দেশে ডেমোক্রেটিক ব্যবস্থা আছে, সেখানেই এই ব্যবস্থা চালু আছে, এবং পার্লামেন্টারী ডেমক্রাসি যে দেশে আছে সেইখানেই এই ব্যবস্থা প্রচলিত আছে এটা আপনারা সকলেই জানেন, এই মোতাবেক মন্ত্রিসভা কাজ করবে। দায়িত্ব যখন মন্ত্রিসভার, এই ভাষণ আর একজন তৈরি করবেন, নীতি আর একজন নির্দেশ করবেন, এটাতে দু'টো কন্ট্রাডিকশন আছে ব'লে আমি মনে করি এবং এর প্রয়োজন আছে ব'লে আমি মনে করি না। আজকে সেই জন্য হয়তো অনেকে উৎসাহ দেখান, কিন্তু এই ব্যবস্থা এখনই ভারতবর্ষের সংসদীয় গণতন্ত্রে প্রচলন করা সম্ভব বোধ হয় হবে না। এখানে নিশ্চয়ই কিছু ডিলে আছে, এই যে প্রশাসন যন্ত্র, এই এন্টায়ার প্রশাসন যন্ত্র কমিটেড টু দি পিপ্‌ল এখনই হতে পারে না। কমিটেড টু দি পলিসি অব গভর্নমেন্ট হতে পারে না। অনেক জায়গায় আমাদের ডেফিসিয়েন্সি আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিন বছর ধ'রে বি সি এস পরীক্ষা হয় নি। আমরা বি ডি ও দিতে পারছি না, স্টেনো দিতে পারছি না, অনেক জায়গায় জাজ দিতে পারছি না, রিক্রুটমেন্ট হয় নি। বিগত কয়েক বছরে যে চাকা বন্ধ ছিল, দশ মাসে আমরা এই অবস্থায় এসেছি। আপনি জানেন, এরোপ্লেন টেক অফ স্টেজে সমস্ত শক্তি দিয়ে আকাশে উড়বার যে পরিকল্পনা, এই যে অবস্থা সেই অবস্থায় আজকে পশ্চিমবাংলার কিছু পটভূমি তৈরি হয়েছে ব'লে আমি মনে করি।

আজকে এয়্যারক্র্যাফট, রেসকোর্স, ট্রান্সপোর্ট এইগুলো সম্পর্কে পরিকল্পনা আছে। কলকাতা পরিকল্পিত সিটি নয়। দিল্লী, মাদ্রাজ অনেক জায়গায় দেখেছি, সেইগুলো প্ল্যান্ড টাউন। আমাদের কলকাতায় যদি প্ল্যানিং-এর অভাব থেকে থাকে, তা হ'লে গোড়া থেকে তার অভাব আছে। অর্থাৎ জব চার্নকের সময় থেকে কলকাতার উৎপত্তি, সেই সময় থেকে পরিকল্পিত সিটি ডেভলপমেন্ট হয় নি ব'লে আজকে এই অসুবিধা দেখা দিয়েছে। আমার দপ্তর সম্বন্ধে দু'-একটা কথা বলছি। কাপড় সম্বন্ধে কথা হয়েছে। এই বিধানসভায় আমি আগেই বলেছি যে, তাঁত সম্বন্ধে টেক্সটাইল কর্পোরেশন গঠন করা হচ্ছে। পরবর্তী কালে সর্বভারতীয় ভিত্তিতে টেক্সটাইল কর্পোরেশন অর স্পিনিং মিলস্ অর বিগার টেক্সটাইল মিলস্ এইগুলো তৈরি হচ্ছে। ফলে আমাদের পরিকল্পনার নামটা বদলাতে হ'ল, কিন্তু পরিকল্পনা বদলায় নি। হ্যান্ডলুম এবং পাওয়ারলুমের কর্পোরেশন আমরা করবো। আমাদের সব ব্যবস্থাই পাকা আছে, সামান্য অর্থ সংগতি এবং মহারাষ্ট্রে যে বিরাট খরা হয়েছে তার জন্য বিদ্যুৎ ঘাটি হয়েছে, অন্ধ্রে যে গোলমাল হচ্ছে, এই সমস্ত কারণের জন্য সূতার অসুবিধা হচ্ছে। এই অসুবিধাগুলো দূর করার জন্য হ্যান্ডলুম, পাওয়ারলুম কর্পোরেশন-এর যে পরিকল্পনা সরকার নিচ্ছেন, এই বিধানসভার সেশনের মধ্যেই এই সমস্ত ব্যবস্থা মাননীয় সদস্যদের জানাতে পারবো এবং এই সমস্ত কর্পোরেশনের রূপরেখা এই বিধানসভায় উপস্থাপিত করতে পারবো ব'লে আমি মনে করি। মাননীয় সদস্য সত্যবাবু সুন্দরবনের কথা বলেছেন। সুন্দরবনের প্রতি বিশেষভাবে আকৃষ্ট হয়ে মাননীয় মুখ্যমন্ত্রী তিনটি আন্ডার-ডেভলপমেন্ট জোনের জন্য তিনটি সেল তৈরি করার জন্য বিশেষ ভাবে অ্যাটেনশন দেবার চেষ্টা করেছেন। আমাদের টাকা এবং দক্ষ কর্মীর অভাবে অনেক সময় অনেক জায়গায় কাজ আরম্ভ করা সম্ভব হয় নি। এইগুলির জন্য বিশেষ পরিকল্পনার প্রয়োজন এবং এইগুলির জন্য বিশেষ যত্ন ও দৃষ্টি দেবার প্রয়োজন। পশ্চিমবঙ্গ আজকে মিনিয়েচার ভারতবর্ষ, এই ভারতবর্ষকে আর যা কিছু স্পর্শ ক'রে থাকুক, সংকীর্ণতা স্পর্শ করে নি, এবং তা করে নি ব'লে আজকে পশ্চিমবাংলায় সমগ্র ভারতবর্ষ থেকে ভারত সন্তানরা এসে একইভাবে পাশাপাশি বাস করছেন এবং তাদের জীবিকা নির্বাহ করছেন। আমাদের দেশের ছেলেদের কর্মসংস্থানের জন্য নিশ্চয়ই পরিকল্পনা আছে। আমি সমবায় এবং ক্ষুদ্র দপ্তর পরিচালনা ক'রে লক্ষ্য করেছি যে, সমবায় এবং কুটির শিল্পের ২,০৮৮টি ক্ষেত্রে ১৩,৮০১ জন মানুষের কর্মসংস্থানের ব্যবস্থা করা গিয়েছে। কিন্তু আজকে চাকুরির প্রতি আমাদের তরুণদের আকাঙ্ক্ষা বেশী। কিন্তু তারা ইউনিট ক'রে কো-অপারেটিভকে বেস ক'রে বিভিন্ন ছোট ছোট প্রতিষ্ঠান গ'ড়ে তুলতে পারে। স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক এই বিষয়ে বিভিন্ন ছোট ছোট পরিকল্পনা দিয়ে রেখেছেন এবং স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক মূলধনেরও ব্যবস্থা করেছেন। আমরা এই বিষয়ে বিভিন্ন পত্র-পত্রিকায় আগাম প্রচার চালাচ্ছি কিন্তু দুঃখের বিষয় যে জোর সাড়া পাওয়া যাচ্ছে না এবং এখন পর্যন্ত আমরা আশানুরূপ সাড়া পাই নি। এইগুলি করলে নিশ্চয়ই চাকুরি এবং কর্মসংস্থানের ব্যবস্থা হবে। কুটির শিল্পের মাধ্যমেও প্রচুর কর্মসংস্থান করা যায় এবং যদি এই ব্যাপারে আমরা উদ্যোগে নিয়ে করতে পারি তা হ'লে আমার মনে হয়, কর্মসংস্থানের ক্ষেত্রে আমরা অনেকটা এগিয়ে যেতে পারব। তবে এটা একটা পকেট জিনিস নয় যে, ছুঁড়ে বার ক'রে দেব, এই জিনিস সমস্ত অর্থনীতিকে উৎসাহিত করতে পারে। সমস্ত পোটেনশিয়ালিটি নিয়ে যদি তরুণেরা এই জিনিস করতে পারে, তা হ'লেই এটা করা যায়। সেখানে তারা টেকনিক্যাল নো—হাউ—সেখানে তারা ফাইনানসিয়াল অ্যাসিসটেন্স বা ন্যাশানালাইজড ব্যাঙ্ক এবং স্মল স্কেল ইন্ডাস্ট্রিয়াল সার্ভিস সেন্টারের সঙ্গে পরামর্শ ক'রে এটা করতে পারে। এই ভাবে তরুণদের ক্ষুদ্র এবং কুটির শিল্পের মাধ্যমে কর্মে নিয়োগ করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের মধ্যে যারা সৃজনধর্মী প্রস্তাব এখানে রেখেছেন তাদের আন্তরিক ধন্যবাদ জানিয়ে আজকে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

## Adjournment

The House was adjourned at 6-47 p.m. till 1 p.m. on Thursday, the 15th February, 1973, in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 15th February, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 11 Ministers, 6 Ministers of State, 2 Deputy Ministers and 157 Members.

### Oath or affirmation of allegiance

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Hon'ble Members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

### Starred Questions
### (to which oral answers were given)

**Mr. Speaker:** Question No. *8 is held over because I have not received the answer. Question No. *9 is also held over because the reply has not been received by my department till now

**Shri A. H. Besterwitch:** On a point of order, Sir. I find from the other day that questions are being held over without any explanation. Just now I have heard that no reply has been received. Sir, thousands of questions are being held over. It is now time that the Ministers should jump on their legs and reply to all those questions instead of keeping them pending for years and years to come. I would request through you, Sir, the Ministers to reply and I hope you will kindly ask the Ministers to reply to all the questions.

**Mr. Speaker:** Mr. Besterwitch, I have received a reply in respect of question No. *118 of Shrimati Geeta Mukherjee, due for oral answer on 15th February, 1973, to the effect that some more time is necessary for collection of materials for reply and I have been requested to defer the question and allow at least a week's time for reply. I think the question will come ready on the next rotational day.

### হাসপাতালে রোগীদের জন্য বরাদ্দকৃত খাদ্য

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *১২।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন হাসপাতালগুলিতে বর্তমানে রোগিগণের জন্য মাথাপিছু খাদ্যের বরাদ্দ কত; এবং

(খ) খাদ্যমূল্য বৃদ্ধির জন্য ঐ বরাদ্দ বৃদ্ধির বিষয় সরকার বিবেচনা করিতেছেন কিনা এবং করিয়া থাকিলে, তাহার পরিমাণ কত?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ**

**(ক)**

| | টাকা |
|---|---|
| (১) কলিকাতার অবস্থিত হাসপাতালে (এস এস কে এম হাসপাতাল ও কারমাইকেল হস্পিট্যাল ফর ট্রপিক্যাল ডিজিজেস ছাড়া) | ২·৫০ |
| (২) এস এস কে এম হাসপাতাল .. . | ৩·০০ |
| (৩) কারমাইকেল হস্পিট্যাল ফর ট্রপিক্যাল ডিজিজেস্ .. | ৩·৫০ |
| (৪) কলিকাতার বাহিরের হাসপাতালগুলিতে .. | ২·৫০ |
| (৫) টি বি হাসপাতাল এবং সাধারণ হাসপাতালের টি বি বেডগুলির জন্য (দার্জিলিং টি বি হাসপাতাল ছাড়া) | ৩·০০ |
| (৬) দার্জিলিং টি বি হাসপাতাল ... ... ... | ৩·৫০ |

(খ) বর্তমানে কোন প্রস্তাব বিবেচনাধীন নেই।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এই যে এগ্‌জিস্টিং রেটটা বললেন এটা ধার্য হয়েছে কোন সালে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** গত বছর এই সরকার আসার পর আট আনা ক'রে বাড়ানো হয়েছে।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** আগে যে রেট ছিল তার চেয়ে মাত্র আট আনা বাড়ানো হয়েছে। কিন্তু রোগীদের যা খেতে দেওয়া হয় সেই চাল, ডাল, তেলের দাম অনেক বেড়েছে। এই মূল্যবৃদ্ধির জন্য এই রেটটাকে আরো বাড়িয়ে দেওয়ার প্রয়োজনটা আপনি স্বীকার করেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বাড়িয়ে দেওয়ার প্রয়োজনীয়তা সম্বন্ধে আমাদের কাছে যাঁরা ডাক্তাররা চার্জে আছে তাঁরা এখনও কিছু লেখেন নি। তাঁরা অসুবিধা যদি অনুভব করতেন তা হ'লে নিশ্চয়ই লিখতেন।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় বললেন যে, কলকাতা ছাড়া বাহিরে যেসমস্ত হাসপাতাল আছে সেখানকার রোগীদের জন্য মাথাপিছু ২·৫০ টাকা বরাদ্দ আছে। মাননীয় মন্ত্রিমহাশয়ের জানা আছে কিনা রোগীদের জন্য এই বরাদ্দ থাকলেও প্রকৃতপক্ষে অনেক রোগী সেই বরাদ্দ মত ডায়েট পাচ্ছেন না?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** জানা নেই।

**শ্রীসরোজ রায়ঃ** কলকাতার মাঝখানে বললেন কয়েকটি হাসপাতাল ৩ টাকা পায়, বাকি ২·৫০ পঃ পায়। কলকাতার একই বাজার থেকে যেখানে সকলকে মালপত্র কিনতে হচ্ছে সেখানে এই ডিফারেন্স কেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এই তফাত প্রথম থেকেই ছিল। যেমন ধরুন কলকাতার হাসপাতালগুলিতে ২ টাকা ছিল কিন্তু এস এস কে এম হাসপাতালে ২·৫০ টাকা ছিল। আমরা যখন ঢালাওভাবে সব হাসপাতালের জন্য আট আনা বাড়ালাম তখন ২·৫০ টাকা হ'ল কলকাতার সব হাসপাতালের জন্য এস এস কে এম এবং কারমাইকেল হাসপাতাল ছাড়া। এটা আগে থেকে ছিল। আমরা অনুসন্ধান ক'রে দেখেছি এস এস কে এম হাসপাতালে অনেক বেড আছে যেগুলি পেয়িং বেড। আমাদের যা টাকার সঙ্কুলান আছে তাতে সব হাসপাতালে এক রেট করা যায় কিনা সেজন্য বিশেষ ক'রে আমাদের ভাবতে হচ্ছে। আট আনা বাড়ানোর ফলে রোগীরা খানিকটা সুব্যবস্থা অনুভব করছেন।

**শ্রীনরেশচন্দ্র চাকিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি হাসপাতালে রোগীদের জন্য ডায়েটের যে বরাদ্দ আছে সেই বরাদ্দ পরিমাণ ডায়েট রোগীরা কি পায়?

**Mr. Speaker:** Reply has already been given.

**ডাঃ এ এম ও গনিঃ** আপনি বললেন কলকাতায় এস এস কে এম, ট্রপিক্যাল স্কুল হাসপাতালে আগে থেকে বেশি ছিল, এটা আমি জানি। যখন কলোনিয়াল রুল ছিল তখন সেখানে স্পেশাল ডায়েটের ব্যবস্থা ছিল। কিন্তু স্বাধীনতার পরে কি সেই ডিফারেন্স থাকবে? অনেক হাসপাতাল আছে যেখানে পেয়িং বেড, কেবিন আছে, আমার যতদূর জানা আছে একই রেট আছে। টি বি হাসপাতালের কথা আলাদা, সেটা আমরা বুঝতে পারি।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আপনার প্রথম প্রশ্নের উত্তর হ'ল শুধু এস এস কে এম নয় কয়েকটি হাসপাতালে বেশি করা আছে। শুধু টি বি কেন, কারমাইকেল হসপিট্যাল ফর ট্রপিক্যাল ডিজিজেস—আপনি নিজে ডাক্তার, নিশ্চয়ই জানেন এখানে বেশির ভাগ রোগী ভর্তি হয় যাদের ট্রিটমেন্ট করতে হয় পুঙ্খানুপুঙ্খরূপে দৃষ্টি রেখে। কারণ, বেশীর ভাগ ক্লনিক ডিজিজ, কারণ বোঝা যাচ্ছে না রিসার্চ ক'রে বের করতে হয়। ডাক্তাররা পরামর্শ দিয়েছেন এই সমস্ত রোগীদের আরো বেশি ক'রে বরাদ্দ বৃদ্ধি করার। এস এস কে এম-এ বেশি করার কারণ হিসাবে আমার কাছে যেটা দেখানো হয়েছে ওখানে অনেক বেশি পেয়িং বেড রয়েছে অন্যান্য হাসপাতালেব তুলনায়।

**শ্রীসরোজ রায়ঃ** পি জি এবং ট্রপিক্যাল-এ আগেকার দিনে রেটটা সচরাচর একটু বেশি থাকবে, কারণ ওখানে সাদা চামড়ারা বেশি ভর্তি হত। আপনি গতবারে যখন বেটটা বাড়ালেন সেই অনুসারে যার ছিল ২·৫০ টাকা তার হল ৩ টাকা এবং যাব ছিল ৩ টাকা তার হল ৩·৫০ টাকা। আমাব প্রশ্ন হচ্ছে স্বাধীনতার পরে এই ডিফাবেন্সটা থাকবে কেন যখন কলকাতার একই বাজার থেকে তাদেব প্রত্যেককে জিনিসপত্র কিনতে হচ্ছে?

1-10 – 1-20 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ইউরোপীয়ানরা ১৯৪৭ সালের আগে থাকতেন তবে এখন সেখানে যদি আপনারা দেখে আসেন দেখবেন আমাদের জনসাধারণ বেশীর ভাগ অত্যন্ত গরিব মানুষ যারা হাসপাতালে তারাই এখন সেই উপকারটা পাচ্ছেন, তবে এস এস কে এম হাসপাতাল এবং অন্যান্য হাসপাতালের সংগে তফাৎ যাতে না থাকে সেটা নিয়ে আমরা বিবেচনা করছি।

**Shri Deo Prakash Rai:** In view of the fact that the cost of living being the highest in Darjeeling district, do the Government contemplate bringing the existing daily rates in the Darjeeling hospitals at par with the existing rates in the Calcutta hospitals?

**Shri Ajit Kumar Panja:** No, because I have already answered it. My answer was in Bengali and probably the member could not understand it. The answer is that still now we have not received any complaint from the authorities of different hospitals that they are feeling any difficulty in catering food to the patients.

**Shri Deo Prakash Rai:** How can you expect to receive any complaint from the authorities? They are well-fed and well-paid. Darjeeling is a district where the cost of living is the highest and you are now paying three rupees per day. So, do the Government contemplate to raise the existing daily rates and bring it at par with the existing rates of Calcutta hospitals?

**Shri Ajit Kumar Panja:** I have not received any complaint from any of the patients or members of the public or even from any of the M.L.As. of the district.

**Shri Deo Prakash Rai:** Will you please take my question as a complaint?

**Mr. Speaker:** I think that has been noted down by the Hon'ble Minister.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্যার, দ্রব্যমূল্যের কারণে ২·৫০ আর ৩·৫০ এই বৃদ্ধি সম্বন্ধে যে এখানে তর্কবিতর্ক হচ্ছে সে সম্বন্ধে আমি বলব বাড়াবার প্রয়োজনীয়তা সম্বন্ধে দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে আছে কিনা সে সম্বন্ধে অনুসন্ধান করবার জন্য কোন অনুসন্ধান কমিটি নিয়োগ করবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় সদস্যরা আজকেই বললেন যে, এর প্রয়োজনীয়তা আছে। আমি নিশ্চয়ই খবর নিয়ে দেখব আমাদের জনসাধারণ যারা রোগী হিসাবে হাসপাতালে রয়েছেন এই বরাদ্দ বর্তমানে কম হচ্ছে কিনা।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্যার, আমি ক্যাটিগরিক্যালি জানতে চেয়েছি ২·৫০ আর ৩·৫০ যে বরাদ্দ রয়েছে বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে তা বৃদ্ধি করার প্রস্তাব সম্বন্ধে যে অভিযোগ উঠেছে সেই আবেদন সত্য কি সত্য নয় এবং প্রয়োজনীয়তা আছে কি নাই সেই বিষয়ে অনুসন্ধান করবার জন্য কোন অনুসন্ধান কমিটি করবেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** অনুসন্ধান কমিটি করার প্রস্তাব এখন উঠছে না তবে আমি নিজেই এখন এ সম্বন্ধে খবরাখবর নেব।

**Shri A. H. Besterwitch:** The Hon'ble Minister has said that no complaint regarding food has been received either from the doctors, the public or from the MLAs of various districts. Is the Hon'ble Minister aware—I think he is in the Ministry for a long time—that there are regular reports that food supplied to the patients is far below the amounts sanctioned by the Government?

**Shri Ajit Kumar Panja:** I think I could not make myself clear to the honourable member. My point was that I had not received any complaint from any MLA or members of the public or patients that because the amount is Rs. 2.50 or Rs. 3.00 the patients are not getting enough food. But I have received complaint from various patients that food that are cooked in various hospitals were not properly cooked or that sometimes they are not getting eggs or fruits, etc. I have received several complaints like that.

**শ্রীসুব্রত মুখার্জী (কাটোয়া)ঃ** এই যে কলকাতার রোগীদের জন্য মাথা পিছু খাদ্যের বরাদ্দ এক রকম এবং বাইরের রোগীদের জন্য মাথাপিছু খাদ্যের বরাদ্দ আর এক রকম, এই পার্থক্য দূর করে মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় এক রকম করবেন কিনা এবং আগামী বছরের ভিতরই করতে পারবেন কিনা মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের ভরসা দিন।

**Mr. Speaker:** It is a request for action. Please take your seat.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এই যে হাসপাতালে রোগীদের জন্য খাদ্য বরাদ্দ আছে, তা ঠিক ঠিক মত সরবরাহ হচ্ছে কিনা এ বিষয়ে অনুসন্ধান করবার জন্য 'ডায়েট ডিস্ট্রিবিউশন' কোন কমিটি করতে পারেন কিনা।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এর জন্য আমি কোন কমিটির প্রয়োজনীয়তা অনুভব এখন করছি না। হাসপাতালে হাসপতালে ভিজিটিং কমিটির কথা ছিল, সেটা নূতনভাবে ঢেলে সাজাবার জন্য নূতন ক'রে স্কীম নিয়ে এবারেই অ্যাসেম্বলীর সদস্যদের সঙ্গে আলোচনা ক'রে সে সম্বন্ধে একটা ব্যবস্থা করব।

### দুর্গাপুর কলকারখানায় অন্যত্র রেজিস্ট্রিভুক্ত ব্যক্তিদের চাকুরি

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দুর্গাপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিভুক্ত ব্যক্তি ব্যতিরেকে অন্যত্র রেজিস্ট্রিভুক্ত ব্যক্তি দুর্গাপুর-স্থিত কলকারখানাগুলিতে চাকুরির জন্য আহূত হন না; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি; এবং

(২) সরকার রাজ্যের ভয়াবহ বেকারীর বিষয় চিন্তা করিয়া এ বিষয়ে কি ব্যবস্থা করিতেছেন?

**ডাঃ গোপালদাস নাগঃ** (ক) প্রত্যেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের একটি নিজস্ব এলাকা আছে। ইহা আইন অনুযায়ী সরকারের নির্দেশমত বিধিবদ্ধ।

যিনি যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজেস্ট্রী করেন তিনি সেই এলাকায় প্রতিষ্ঠানসমূহের বিজ্ঞাপিত চাকুরির জন্য যোগ্যগত সিনিয়রিটি অনুযায়ী আহূায়িত হইবার যোগ্য। শুধুমাধ উপযুক্ত প্রার্থীর অভাব হইলে অন্যান্য এক্সচেঞ্জ হইতে নাম চাহিয়া লওয়া হয়। অতএব দুর্গাপুর অঞ্চলে সাধারণতঃ অন্যান্য অঞ্চলের রেজিস্ট্রিকৃত প্রার্থী মনোনীত হইবার কোন কারণ নাই।

(খ) (১) ইহার কারণ (ক) প্রশ্নের উত্তরে উল্লেখ করা হইয়াছে।

(২) বিভিন্ন উন্নয়ন পরিকল্পনার ও বিশেষ কর্মসংস্থান যোজনার মাধ্যমে অধিক সংখ্যক কর্মসংস্থানের চেষ্টা করা হইতেছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** সরকার বিভিন্ন জনসাধারণের কাছ থেকে ট্যাক্স নিয়ে সরকারী কর্তৃপক্ষ পরিচালনা করে থাকেন। আমার প্রশ্ন হচ্ছে দুর্গাপুরে বিভিন্ন শিল্পসংস্থা হয়েছে, বহু শিল্পসংস্থা হয়েছে এবং সেখানে বহু কর্মসংস্থান হচ্ছে, এই দুর্গাপুর এলাকায় যারা কাজ করে তাদের আত্মীয় স্বজনই সেখানে কাজ পাবে? এই যে সমস্ত কলকারখানা দুর্গাপুর কেন্দ্রে রয়েছে, সেগুলি সমগ্র পশ্চিমবাংলার লোকের টাকায় হয়েছে। কিন্তু যারা সেখানে কাজ করে, চাকুরি ক'রে কেবলমাত্র তাদের লোকেই নাম সেখানে রেজিস্ট্রি করতে পারবে, অন্য এলাকার লোকেরা পারবে না এর কারণ কি বলবেন?

**ডঃ গোপালদাস নাগঃ** প্রত্যেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এরিয়ার জন্য একটা প্রেসক্রাইবড্ এরিয়া থাকে। সেটা নিয়মানুযায়ীই ধার্য করে দেওয়া হয়েছে সাধারণতঃ সেই এরিয়ার লোকই নির্দিষ্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রি করে। সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ভ্যাকেন্সী নোটিফায়েড হ'লে লাইভ রেজিস্টার থেকে সমযোগ্য প্রার্থীদের নাম তারা পাঠায়, এই হচ্ছে নিয়ম। তার মানে এই নয় যে, সেই এলাকার শিল্প কার্যালয়ের কেবলমাত্র সেই এলাকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের লোকই নিযুক্ত হবে, অন্যান্য এলাকার লোকও নিযুক্ত হয়। মাননীয় সদস্য যদি অনুসন্ধান ক'রে দেখেন, তা হ'লে দেখবেন যারা সেখানে কাজ করছে, তাদের অতি নগণ্য অংশ দুর্গাপুরের, জেলার বা থানা এলাকার বাসিন্দা।

[1-20—1-30 p.m.]

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, শিল্প যেখানেই গ'ড়ে ওঠে, সেখানে কাঁচামাল ইত্যাদি সহজে পাওয়া যায়। সেই জন্য লাভের জন্য সরকার সেখানে শিল্প গ'ড়ে তুলেছেন। অথচ সেখানকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ রেজিস্ট্রিভুক্ত লোক ছাড়া অন্য লোক চাকুরির জন্য আহূায়িত হন না। এর দ্বারা সরকার বাকি জায়গায় লোকদের কি বঞ্চিত বা ডিপ্রাইভড করছেন না? গভর্ণমেন্ট সেটা দুর্গাপুরের লোকদের জন্য কুক্ষিগত ক'রে না রেখে গোটা পশ্চিমবঙ্গের লোকের জন্য কি করছেন সেটা পরিস্কার ক'রে বলুন।

**ডাঃ গোপালদাস নাগঃ** পশ্চিমবঙ্গে বর্তমানে উন্নয়ন প্রকল্পের স্বার্থে কতকগুলি গ্রোথ এলাকা করা হয়েছে। এই গ্রোথ এলাকা করা হয়েছে বিশেষ ক'রে ব্যাকওয়ার্ড ডিস্ট্রিক্ট বা শিল্পের দিক দিয়ে ও কর্মসংস্থানের দিক দিয়ে পিছিয়ে পড়ে আছে। আগামী পাঁচ বছরে যে উন্নয়নমূলক কাজ হবে সে শিল্পোন্নয়ন বলুন বা অন্য, সেটা এই গ্রোথ সেন্টার ধরে নেওয়া হবে। এক জায়গায় যাতে কনসেন্ট্রেটেড না হয়; বিভিন্ন জেলায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সমান

ভাবে ডিস্ট্রিবিউটেড হয়। সেই অসাম্য দূর ক'রে মোটামুটি যাতে ভারসাম্য বজায় থাকে, তার জন্য এই গ্রোথ সেন্টার করা হয়েছে এবং আগামী দিনের শিল্পোন্নয়নের কাজে সেইভাবে মনোনিবেশ করা হয়েছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** দুর্গাপুরের যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ হয়েছে, তা সেখানকার অধিবাসীদের জন্য। সেখানে বীরভূমের কোন ছেলের নাম চাকরির জন্য রেজিস্ট্রি করা হয় না, আমি মনে করি দুর্গাপুরের সবচেয়ে বেশি সরকার পরিচালিত ইন্ডাস্ট্রি হয়েছে। তার পাশে বীরভূম পড়ছে; অথচ সেখানে বীরভূমের ছেলেরা চাকুরিতে ঢুকতে পারছে না। এই অব্যবস্থা কি সরকার দূরীভূত করবেন?

**ডাঃ গোপালদাস নাগঃ** আমি তো আগেই বলেছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অ্যাক্ট যেটা আছে, সেই অ্যাক্ট ভারত সরকারের তৈরি। সেই ম্যানুয়েল অনুযায়ী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর কাজ পরিচালিত হয় পশ্চিমবঙ্গ সরকার কেবলমাত্র তা দেখাশুনা করেন, সবকিছু সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অ্যাক্ট-এ বিধিবদ্ধ আছে। তা পরিবর্তন করতে হলে ভারত সরকারের সঙ্গে কথাবার্তা বলতে হবে। 'আমি মাননীয় সদস্যদের পয়েন্ট বা প্রস্তাব গ্রহণ করে ভারত সরকারের সঙ্গে এবিষয়ে আলোচনা ক'রে ওটা পরিবর্তন করবার চেষ্টা করবো।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** পশ্চিমবঙ্গ সরকারের যে দুর্গাপুর প্রজেক্ট ওখানে চলছে—সেসম্বন্ধে কিছু বলুন, ওটা তো ইন্ডিয়া গভর্নমেন্টের।

**ডাঃ গোপালদাস নাগঃ** দুর্গাপুরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ বীরভূম, বাঁকুড়ার লোকে নাম রেজিস্ট্রি করতে পারেন না -এই যে পদ্ধতিটা রয়েছে আপনি সেটার পরিবর্তন চেয়েছেন। আমরা সেজন্য চেষ্টা করবো। এখানে অন্য কোন প্রশ্নে ওঠে না।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় শ্রমমন্ত্রী জানাবেন কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নিয়োগ করা বাধ্যতামূলক এই নীতি পশ্চিমবঙ্গে পুরোপুরি মানা হচ্ছে কিনা?

**ডাঃ গোপালদাস নাগঃ** মানা হচ্ছে না। কেননা, মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ করা এটা বাধ্যতামূলক নয়।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মন্ত্রিমহাশয় বললেন যে, দুর্গাপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের রেজিস্ট্রিকৃত যুবকরাই দুর্গাপুর কল-কারখানায় চাকুরি পাবে। মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, এই ব্যবস্থা চালু থাকার ফলে পাশাপাশি জেলাগুলোর যুবকরা কাতারে কাতারে নাম লেখাচ্ছেন বে-আইনী সার্টিফিকেট যোগাড় ক'রে?

**ডাঃ গোপালদাস নাগঃ** আমি একবারও বলি নি যে, দুর্গাপুরের শিল্পগুলিতে দুর্গাপুরে নাম রেজিস্ট্রিকৃত লোকেরাই চাকরি পাবে। আমি বলেছি দুর্গাপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ নাম চেয়ে পাঠালে সেখান থেকে নাম পাঠানো হবে। বাইরের কোন নাম পাঠানো হবে না। আমি আরো বলবো যে, দুর্গাপুরে নাম লেখাতে হ'লে দুর্গাপুরের যে প্রেসক্রাইবড এলাকা আছে তার বাসিন্দা হওয়া চাই। মাননীয় সদস্য জানেন যে অধুনা পশ্চিমবঙ্গ সরকার দুর্গাপুরে একটি দুগ্ধ প্রকল্প করেছেন এবং তাতে যেসব লোকেরা কাজ পেয়েছেন তার মধ্যে মাননীয় সদস্য যে জেলার সে জেলারও সদস্য রয়েছেন। তাদের নাম দুর্গাপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রি করার প্রয়োজন হয় নি।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** 'ক' প্রশ্নের উত্তরে মন্ত্রিমহাশয় বলেছেন যে, যে জেলার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে সেখানে নাম রেজিস্ট্রি ক'রে সেই জেলার লোক এবং সিনিয়রিটির বেসিসে তারা কাজ পায়। দুর্গাপুর এবং আসানসোল শিল্প এস্টেট ব'লে ঘোষণা করা হয়েছে। সেখানে কয়লা আছে, ইলেকট্রিসিটি আছে এবং এইসব সুবিধার জন্য পশ্চিমবঙ্গের অনেক টাকা সেখানে বিনিয়োগ করা হয়েছে এবং সমস্ত পশ্চিমবঙ্গ থেকে ওখানে খরচ করা হয়েছে। তাই সেখানে যাতে সমস্ত জেলার লোকে চাকরি পায় তার ব্যবস্থা করবেন কি?

**ডাঃ গোপালদাস নাগঃ** পশ্চিমবঙ্গ সরকার চান যে, নিযুক্তকরণ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করা হক। কিন্তু দুর্ভাগ্যবশতঃ এটা ভারত সরকারের আইন। এর কোন পরিবর্তন করাতে গেলে ভারত সরকারকে দিয়ে করাতে হবে। আমরা আগেও বলেছি এবং এখনও বলছি যে, এর পরিবর্তনের জন্য চেষ্টা করা হচ্ছে।

### পশ্চিম দিনাজপুর জেলায় হাসপাতালসমূহে শয্যা

***১২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭১-৭২ সনে পশ্চিম দিনাজপুর জেলায় মহকুমাওয়ারী বিভিন্ন হাসপাতালে কতগুলি বেড ছিল;

(খ) ১৯৭২-৭৩ সনে ঐ জেলায় হাসপাতালে কোনো বেড বাড়ানো হইয়াছে কিনা এবং হইলে, কোন্ মহকুমায় কতগুলি বাড়ানো হইয়াছে; এবং

(গ) কিসের ভিত্তিতে উক্ত বেডগুলি বাড়ানো হইয়াছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ**

(ক)

| | | |
|---|---|---|
| বালুরঘাট জেনারেল হাসপাতালে | . | ১৩৬ টি |
| রায়গঞ্জ মহকুমা হাসপাতালে | . | ১০০ টি |
| ইসলামপুর মহকুমা হসপাতালে | .. | ২০ টি |
| | মোট ... | ২৫৬ টি |

(খ) বালুরঘাট জেনারেল হাসপাতালে ১১৪টি অতিরিক্ত শয্যা চালু করাব আদেশ দেওয়া হয়েছে।

(গ) অন্তর্বিভাগে চিকিৎসার চাহিদার ভিত্তিতে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** চাহিদাটা কি ক'রে নির্ণয় করেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** হাসপাতালে যেসব রুগীরা আসেন তাঁরা চিকিৎসা করান বহির্বিভাগে। তাদের মধ্যে কতজন অন্তর্বিভাগে চিকিৎসিত হবার উপযুক্ত এই স্ট্যাটিসটিক্স নেওয়া হয় এবং তার ভিত্তিতে বেড-সংখ্যা বাড়ানো হয়।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** মুদলিয়ার কমিশনের রিপোর্টের ভিত্তিতে অর্থাৎ পপুলেসানেব ভিত্তিতে বেড বাড়ানো হবে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মুদলিয়ার কমিশনের বেসিসে বেড অ্যালোট করা ফলো করা হয়। কোন জায়গায় যদি রিপোর্ট থাকে রোগী বেশি আসছে তখন সেখানে বাড়াতে বাধ্য হই।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** ইসলামপুরে ৫ লক্ষ লোকের বাস এবং বালুরঘাটের লোকসংখ্যাও ৫ লক্ষ। ইসলামপুবে ২০টি বেড আছে আর বালুরঘাটে ২৫০টি বেড। তা হ'লে এটা কি মুদলিয়ার কমিশনের রিপোর্টের বেসিসে হয় নি?

[1-30—1-40 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বালুরঘাট জেনারেল হাসপাতাল সেখানে ১১৪টি বেড এবং ইসলামপুর হাসপাতাল হচ্ছে মহকুমা হাসপাতাল সেখানে ২০টি বেড ছিল, ৬৮টি বেড করা হচ্ছে। এখন এই দুই হাসপাতালে বাসগৃহ নির্মাণ, জল-সরবরাহের ব্যবস্থা ইত্যাদি পি, ডবলিউ ডিপার্টমেন্ট থেকে এখনও হয়ে উঠতে পারে নি। ঐ সমস্ত বাসগৃহ ইত্যাদি হ'লেই ওখানে ৬৮টি বেড চালু হবে।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** বালুরঘাট হাসপাতালে ১১৪টি বেড বাড়ানোর আদেশ হয়েছে। এখন সেই বেড অনুযায়ী ঘর তৈরি হয়েছে কিনা—না হয়ে থাকলে তা কত দিনের মধ্যে তৈরি হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমি ১১৪টি বেড চালু করার আদেশ দিয়েছি। সুতরাং তারপর পি ডবলিউ ডিপার্টমেন্ট অন্যান্য ব্যবস্থা, যেমন ঘর তৈরি, জল-সরবরাহ ইত্যাদি সব ব্যবস্থা করবেন।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, ঐ ১১৪টি বেডের জন্য ডাক্তার বা নার্স ইত্যাদি সেখানে পাঠিয়েছেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ১১৪টি বেড বাড়ানোর আদেশ দিয়েছি—তার পর বাড়ি ঘর তৈরি হবে, তার পর ও ব্যবস্থা হবে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি—জেনারেল হাসপাতালে সিট বাড়াবার প্রধান কারণ হচ্ছে এখানে ভাল ইকুইপমেন্ট, বাড়ি ঘর, যোগাযোগ ব্যবস্থা, রাস্তা-ঘাট ইত্যাদি আছে। এখন এই জেনারেল হাসপাতালে রোগীর ভীড় কমাবার জন্য জোন্যাল হেল্থ সেন্টার বা সাবডিভিসন হাসপাতালে বেড বাড়াবার পরিকল্পনা সরকারের আছে কিনা যাতে রুর‍্যাল এরিয়ার জনসাধারণ বেশি উপকৃত হতে পারেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** সরকারের এই রকম পরিকল্পনা আছে।

**Shri Kanai Bhowmik:** Sir, Admitted question No. *116.

**Mr. Speaker:** Mr. Bhowmik, have you got any written authorisation from the member in whose name the question stands? In the last Session, you know, I insisted upon the writtten authorisation from the members in whose name the question stands.

**Shri Kanai Bhowmik:** Sir I have not got any writen authorisation. I was only orally requested by Shrimati Gita Mukhopadhyay

**Mr. Speaker:** So, you are not permitted to put the question. Let us pass on to the next question.

### সিমলাপাল ব্লক উপ-স্বাস্থ্যকেন্দ্র

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১।) **শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বাঁকুড়া জেলায় সিমলাপাল ব্লকের অধীন দুবরাজপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কোন ডাক্তার নাই; এবং

(খ) অবগত থাকিলে, কবে নাগাত ঐ উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠানো হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) হ্যাঁ।

(খ) শীঘ্রই ডাক্তার পাঠানোর বন্দোবস্ত করা হচ্ছে।

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** গত বিধানসভায় আমি তুলেছিলাম—আমি প্রশ্ন করছি যে, এটা কবে নাগাত হবে সেটা মন্ত্রিমহাশয় বলবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আপনি গত বিধানসভায় তুলবার পর আমরা ডাক্তার পাঠানোর চেষ্টা করেছিলাম এবং ডাঃ শশাঙ্ক মিত্রকে সেখানে ডেপুটেসনে পাঠানোর কথাও হয়েছিল—কোন কারণে তা সম্ভব হয় নি। বর্তমানে আমরা যাতে সমস্ত হেল্থ সেন্টারে বা উপস্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার পাঠাতে পারি তার ব্যবস্থা করছি এবং আশা করি শীঘ্রই আপনারা এই সুসংবাদ পাবেন।

**শ্রীশরৎচন্দ্র দাস:** এই যে স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠাবার ব্যবস্থা করছেন এঁরা কি উড়িষ্যার ডাক্তার?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আমাকে ডাক্তার পাঠাতে হবে এবং আপনারাও ডাক্তার চাইছেন। সুতরাং যে কোন জায়গায় যেখানে ডাক্তার আছে সেখান থেকে ডাক্তার নিয়ে গিয়ে পশ্চিম-বাংলার গরিব জনসাধারণের দুঃখ দূর করতেই হবে।

**শ্রীঅসমঞ্জ দে:** সেদিন খবরের কাগজে দেখলাম পশ্চিমবাংলার স্বাস্থ্যকেন্দ্রে এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের অভাব থাকার জন্য সেখানে উড়িষ্যা থেকে ডাক্তার নিযুক্ত করা হচ্ছে, তা হলে কি পশ্চিমবাংলায় বেকার যুবক ডাক্তারের অভাব আছে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** পশ্চিমবাংলায় বেকার যুবক ডাক্তারের অভাব আছে কিনা বলতে পারছি না—মনে হয় নিশ্চয় অভাব আছে এমন যুবক ডাক্তারদের যারা গ্রামের স্বাস্থ্যকেন্দ্রে বা উপ-স্বাস্থ্যকেন্দ্রে গিয়ে কাজ করবেন।

**শ্রীঅসমঞ্জ দে:** আমরা কাগজপত্রে দেখেছি ইন্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েসন বেশ কয়েক শত বেকার যুবক ডাক্তারকে গ্রামাঞ্চলের বিভিন্ন উপ-স্বাস্থ্যকেন্দ্রে পাঠাবার জন্য লিস্ট স্বাস্থ্য-মন্ত্রকের কাছে পাঠিয়েছেন—কিন্তু এই কথা কি সত্য যে, ইন্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েসনের প্রেরিত লিস্ট পাওয়া সত্ত্বেও তাদেরকে সেখানে পাঠানো হচ্ছে না?

**Mr. Speaker:** This question does not come within the purview of the present question.

### ভগবানগোলা ব্লকে স্বাস্থ্যকেন্দ্র

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ভগবানগোলা ১নং ব্লকে একটি প্রাথমিক ও দুইটি সহ-স্বাস্থ্যকেন্দ্র এবং ভগবানগোলা ২নং ব্লকে দুটি সহ-স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের প্রস্তাব রয়েছে;

(খ) সত্য হইলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলির স্থাননির্ধারণের কাজ শেষ হয়েছে কিনা;

(গ) স্থান নির্ধারণের কাজ শেষ না হ'লে কোন্ কোন্‌টার বাকী আছে এবং তার কারণ কি; এবং

(ঘ) যেগুলির স্থাননির্ধারণের কাজ শেষ হয়েছে তাদের নির্মাণের কাজ কবে নাগাত আরম্ভ হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) হ্যাঁ।

(খ) সবগুলির হয় নি।

(গ) ভগবানগোলা ১নং ব্লকের প্রাথমিক ও দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রের এবং ভগবানগোলা ২নং ব্লকের দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রের স্থান নির্ধারণের কাজ শেষ হয় নি। তার কারণ ভগবানগোলা ১নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্য মহিমাস্থলি এবং বেলিয়াশ্যামপুরে পরপর দুইটি স্থান নির্ধারণ করা হয়, কিন্তু উভয়স্থানে জমি অধিগ্রহণের বিরুদ্ধে জমির মালিকরা আপত্তি জানান, সেই জন্য জমি অধিগ্রহণ করা যায় নি। প্রথমোক্ত মৌজায় আর একটি স্থান দেখা হয়েছে, তবে এখনও সিদ্ধান্ত গৃহীত হয় নি। ভগবানগোলা ১নং ব্লকের দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রের জন্য হাবামপুরে একটি স্থান নির্বাচিত হয়েছে। জমি দান হিসাবে পাওয়ার জন্য চেষ্টা চলছে। ভগবানগোলা ২নং ব্লকের দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রের জন্য কোন প্রস্তাব এখনও পাওয়া যায় নি।

(ঘ) এই দুই ব্লকের দুটি উপ-স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্যের সরকারী আদেশ দেওয়া হয়েছে। যত শীঘ্র সম্ভব নির্মাণকার্য আরম্ভ হবে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় মন্ত্রিমহাশয় জানালেন যে, জমি অধিগ্রহণের জন্যই ভগবানগোলায় প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠছে না। ৭৫ থেকে ৮০ লক্ষ লোক যেখানে বাস করে সেখানে একটিও স্বাস্থ্যকেন্দ্র নেই, এই কথা চিন্তা ক'রে জমি অধিগ্রহণ করার ব্যবস্থা করবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, এক একটি ব্লকে সাধারণতঃ ১ লক্ষ লোকের বাস—৭৫ থেকে ৮০ লক্ষ নয়, ওটা ৭৫ থেকে ৮০ হাজার হয়ত বলেছেন। তবে আমরা আপ্রাণ চেষ্টা ক'রে যাচ্ছি যাতে পশ্চিমবাংলার ৩৩৫টি ব্লকে একটি প্রাথমিক এবং দু'টি উপ-স্বাস্থ্যকেন্দ্র করতে পারি।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ভগবানগোলা ২নং ব্লকে দ্বিতীয় উপ-স্বাস্থ্যকেন্দ্রের কোন প্রস্তাব নেই। কিন্তু আমি জানি সেখানে মেডিকেল অফিসার এবং অন্যান্য অফিসাররা গিয়েছিলেন এবং আমডাহারা ব'লে একটি জায়গাও তারা দেখেছিলেন। কাজেই এই সম্পর্কে তিনি অনুসন্ধান করবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** অনুসন্ধান করবো।

### বনগ্রাম মহকুমা হাসপাতাল

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পরিবর্তিত অবস্থায় বনগ্রাম মহকুমা হাসপাতালটি কত বেডের হাসপাতালে রূপান্তরিত হচ্ছে,

(খ) হাসপাতালটির সুষ্ঠু পরিচালনার জন্য কোন বেসরকারী কমিটি গঠন করা হয়েছে কিনা, এবং

(গ) হয়ে থাকলে, কমিটির সদস্য কতজন ও তাঁহাদের নাম কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) ২৫০ বেডের।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** এত বড় একটি মহকুমা হাসপাতালের পরিচালন ব্যবস্থা সুষ্ঠু করার জন্য কোন কমিটি গঠন করার পরিকল্পনা আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** এটা যখন বাড়াবার ব্যবস্থাই করলেন এবং ইতিপূর্বে একটি যে কমিটি ছিল তার আয়ুষ্কাল শেষ হয়ে গেছে তখন এত দেরী ক'রে কমিটি করবার পরিকল্পনা করলেন কেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আমি আগেই অন্য প্রশ্নের উত্তরে বলেছি যে, এই কমিটি যেভাবে আগে ফর্ম করা হত এবং এত বড় কমিটি হত, প্রায় ২০/২৫ জনকে নিয়ে কমিটি হত এবং তার ফলে হিসাব নিয়ে দেখা গেছে যে, কোন কমিটিই কোনদিন বসে নি। তাই নতুন ক'রে ছোট কমিটি, অথচ শক্ত কমিটি যাতে হয় তার ব্যবস্থা করা হচ্ছে।

[1-40—1-50 p.m.]

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি যে, হাসপাতালটির গুরুত্ব সর্বাধিক, বিশেষ করে তিনি অবগত আছেন যে, গত বাংলাদেশের মুক্তি আন্দোলনের সময় এই হাসপাতালটি একটি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছিল। অথচ আজ পর্যন্ত অনেক

স্পেশালিস্টই সেখানে যায় নি, যেমন ই এন টি-র কথা বলছি। তাছাড়া সেখানে যে অ্যানেসথেসিয়া মেশিনটি আছে যেটা অপারেশনের একটা ভাইট্যাল জিনিস সেটা খারাপ হয়ে আছে। করস্পনডেন্স অনেক হয়েছে কিন্তু আজ পর্যন্ত মেরামতের ব্যবস্থা হয় নি। যে স্পেশালিস্ট অপারেশন করেন তাঁর পক্ষে সব সময় অ্যানাসথেটিকের কাজ করা কঠিন। কিন্তু সেখানে কোন স্পেশাল অ্যানাসথেটিক নেই। কমিটি থাকলে এসব বিষয় দৃষ্টিগোচর করা যেত। কিন্তু তা না থাকায় সেখানকার প্রতিনিধি হিসাবে মৌখিকভাবে আমাদের বলতে হচ্ছে। আমার জিজ্ঞাস্য, এ সম্বন্ধে কি দ্রুত কোন ব্যবস্থা করবেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এটা সম্বন্ধে নিশ্চয় অনুসন্ধান ক'রে দেখবো। এই প্রসঙ্গে মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, বিশেষ কোন যন্ত্র যদি খারাপ হয়ে থাকে, তা হলে আমরা খুব তাড়াতাড়ি তা সারাবার বা নতুন যন্ত্র আনার চেষ্টা রেখেছি।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলীঃ** এই কমিটি দ্রুত গঠন করবার ব্যবস্থা যদি করেন, তা হ'লে কতদিনে করবেন এবং ঐ মেশিনটি অবিলম্বে ৪/৫ দিনের মধ্যে সারাবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** প্রথম প্রশ্নের উত্তরে বলি যে, এবারের অ্যাসেম্বলী চলাকালীন ঐ কমিটি নানা জায়গায় তৈরি হবে আর দ্বিতীয়টা সম্বন্ধে বলছি, ৪/৫ দিনের মধ্যে হবে কিনা বলতে পারছি না।

### কলিকাতায় ম্যালেরিয়া বসন্ত ও কলেরা রোগ

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, সম্প্রতি কলিকাতায় ব্যাপকভাবে ম্যালেরিয়া, বসন্ত ও কলেরা রোগের প্রাদুর্ভাব ঘটেছে এবং

(খ) অবগত থাকিলে, (১) রোগের প্রকোপবৃদ্ধির কারণ কি; এবং (২) প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা করেছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) সম্প্রতি কলকাতায় ম্যালেরিয়া জ্বর বিক্ষিপ্তভাবে দেখা গিয়াছে এবং বসন্ত রোগের প্রাদুর্ভাব ঘটেছে। তবে কলেরা রোগের প্রাদুর্ভাব ঘটে নি।

(খ) (১) **ম্যালেরিয়াঃ** ম্যালেরিয়া রোগবৃদ্ধির কারণ স্বরূপ বলা যায় যে, ভারতের বিভিন্ন ম্যালেরিয়া অধ্যুষিত অঞ্চল হতে আগত লোকদের দ্বারা ম্যালেরিয়া সংক্রমণ।

**বসন্তঃ** বসন্ত রোগবৃদ্ধির কারণগুলি নিম্নে বর্ণিত হ'লঃ

(অ) নানা কারণে বিভিন্ন শ্রেণীর ব্যক্তির যারা বসন্তরোগ প্রতিষেধক টিকা লন নাই তাদের কলকাতায় আগমন,

(আ) সময়মত রোগাক্রান্ত ব্যক্তির খবর না পাওয়া এবং ঐ কারণে ব্যাপক টিকা দানের ও প্রয়োজনীয় প্রতিষেধকমূলক ব্যবস্থা গ্রহণে বিলম্ব,

(ই) বস্তিবাসী ও শিল্পাঞ্চলগুলির শ্রমিকদের মধ্যে টিকা না লওয়ার প্রবণতা, এবং

(ঈ) ১৯৭১ সালের শেষাশেষি এবং ১৯৭২ সালের গোড়ার দিকে কলকাতার সন্নিকটবর্তী লবণ হ্রদে শরণার্থী শিবিরে ব্যাপকভাবে বসন্তরোগের প্রাদুর্ভাব এবং সেখান থেকে কলকাতায় এই রোগের সংক্রমণ।

**কলেরাঃ** কলেরার প্রাদুর্ভাব হয় নাই। সুতরাং উহার বৃদ্ধির কারণ সম্বন্ধে প্রশ্ন ওঠে না।

(২) **ম্যালেরিয়াঃ** ম্যালেরিয়া রোগের বিস্তার প্রতিরোধের জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছেঃ

(অ) ম্যালেরিয়া রোগীকে প্রাইমাকুইন বটিকা দ্বারা পরপর পাঁচদিন সম্পূর্ণ চিকিৎসা করা হচ্ছে,

(আ) ম্যালেরিয়া আক্রান্ত রোগীর এলাকার বাসস্থানগুলিতে কীট নাশক ডি ডি টি ছড়ানো হচ্ছে,

(ই) আক্রান্ত এলাকার আশেপাশে ব্যক্তিদের রক্ত পরীক্ষা ক'রে ম্যালেরিয়া প্রতিষেধক ঔষধ সেবন করানো হচ্ছে এবং অন্য কোন ব্যক্তির রক্তে ম্যালেরিয়া জীবাণু পেলে তাকে চিকিৎসা করা হচ্ছে, এবং

(ঈ) এই বছর থেকে কলকাতায় ম্যালেরিয়া উচ্ছেদের জন্য একটি বিশেষ প্রকল্প আর্বান ম্যালেরিয়া স্কীম চালু করা হয়েছে।

**বসন্ত:** (অ) কোন এলাকায় বসন্ত রোগের খবর পেলে স্থানীয় স্বাস্থ্যকর্মীরা ব্যাপকভাবে টিকা দেন,

(আ) রোগাক্রান্ত ব্যক্তির অনুসন্ধান কার্য চলে এবং প্রয়োজনীয় প্রতিষেধকমূলক ব্যবস্থা করা হয়,

(ই) রোগীকে পৃথকীকরণ করা হয়, এবং

(ঈ) প্রাথমিক ও উচ্চ বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের, হাসপাতাল ও নার্সিং হোমের নবজাতকদের টিকা দেওয়ার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**কলেরা:** কলেরা রোগের প্রাদুর্ভাব যাতে না হয় তার জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে:

(অ) ব্যাপকহারে কলেরার টিকা দেওয়া হয়। এর জন্য কলকাতার কর্পোরেশনের নিজস্ব ব্যবস্থা ছাড়াও একটি সরকারী প্রতিষ্ঠান যথা ক্যালকাটা মেট্রোপলিটন ইম্যুনাইজেশন অর্গানিজেশন রয়েছে

(আ) কলকাতা কর্পোরেশন অপরিশ্রুত জলের ক্লোরিনেশন-এর ব্যবস্থা করেন, এবং

(ই) সি এম ডি এ পরিকল্পনার বস্তি উন্নয়ন, পরিশ্রুত জলের সরবরাহ বৃদ্ধি, পয়ঃপ্রণালীর উন্নতি বিধান ইত্যাদি বিভিন্ন প্রকার প্রকল্প গ্রহণ করা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** ম্যালেরিয়া বাংলার মৃত্যুদণ্ড ছিল, কিন্তু গত কয়েক বছর ম্যালেরিয়া নির্মূল হয়ে গিয়েছিল। কিন্তু সম্প্রতি কলকাতায় অ্যানফিলিস জাতীয় মশার প্রাদুর্ভাব হওয়াই ম্যালেরিয়া বৃদ্ধির কারণ কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** কারণ নিশ্চয়ই মশার জন্য। কিন্তু বিশেষ কারণ হচ্ছে এই সরকার আসার আগে বেশ কয়েক বছর ধ'রে যে সমস্ত বিশেষ ভাবে কাজ ক'রে মশা মারা হতো ম্যালেরিয়া ইরাডিকেশন করবার জন্য, সেই সমস্ত ব্যবস্থায় শৈথিল্য দেখা গিয়েছিল। গ্রামে গ্রামান্তরে কর্মীরা ডি ডি টি স্প্রে ক'রে থাকেন, কিন্তু তা ঠিক মত দেওয়া হতো না, যাতে তারা ঠিক মত কাজ করেন সেই জন্য প্রতিশেষধক দেবার পর প্রতি বাড়ি থেকে সই নেবার পদ্ধতি ছিল, কিন্তু আগের গভর্নমেন্ট সেটা উঠিয়ে দিয়েছিলেন কিংবা কর্মীরা সেটা শুনতেন না, তাই কাজ ঠিক মত হয়ে ওঠে নি। এই সরকার আসার পর সকলে মিলে কর্মীদের সঙ্গে বসে ঐ ব্যবস্থা আবার কঠোর ভাবে চালু করা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** টিকা সম্বন্ধে কর্পোরেশনকে বহুবার খবর দিয়েও টিকা যারা দেন তারা আসেন না, এর জন্য কি কঠোর ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** এই রকম কমপ্লেন আমিও পেয়েছি। তবে যেখানে যেখানে কমপ্লেন পেয়েছি সেখানে আমরা তাড়াতাড়ি স্বাস্থ্য দপ্তর থেকে কর্পোরেশনের যিনি ইনচার্জ আছেন, তাকে ব্যবস্থা করতে বলেছি।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** কলেরার প্রাদুর্ভাব ঘটে নি বলেছেন। এখন ঘটে নি কিন্তু গত বর্ষায় ঘটেছিল, তখন আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** যেগুলো বললাম, অনেক বড় উত্তর দিয়েছি, ঐ ব্যবস্থাই নেওয়া হয়েছিল।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি সরকারের বাধ্যতামূলক ভাবে টিকা দেবার প্রথা প্রচলিত আছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বাধ্যতামূলক ভাবে যাতে টিকা দেবার ব্যবস্থা হয় তার আইন জানবার জন্য আমরা সরকারী উকিল সিনিয়ার স্ট্যান্ডিং কাউন্সিলের কাছে পাঠিয়েছিলাম। তারা বলেছেন যে করা যায়। এই অ্যাসেম্বলী চলাকালীন বিল এনে এই ব্যবস্থা করা সম্ভব হবে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** আপনি বললেন ডি ডি টি দিলে মশা মরে, আপনি এম এল এ হস্টেলে গিয়ে কি দেখবেন যে ডি ডি টি দেবার পরেও মশা মরেছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ডি ডি টি দেবার পর মশা মরে কিন্তু এম এল এ হস্টেলে আমি যদি যাই, তা হ'লে গিয়ে দেখবো যেগুলো ডি ডি টি দেবার পর মরে গেছে সেইগুলো আমাকে কামড়াচ্ছে না।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** বসন্ত রোগ উচ্ছেদের জন্য এম এল এ-দের কাছে স্বেচ্ছাসেবকের নাম চাওয়া হয়েছে, এই কথাটা কি ঠিক? তা হ'লে ব্যবস্থাটা কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** কলকাতা কর্পোরেশন এলাকায় যে সমস্ত এম এল এ আছেন, তাঁদের কাছে লিখিতভাবে অনুরোধ জানানো হয়েছে যে, তাঁরা যেন ১০টি ক'রে ছেলেমেয়ে দেন যাদের বয়স ১৮ বছরের নিচে না হয় এবং ২৫ বছরের ঊর্ধ্বে না হয়, এটা সম্পূর্ণ একটা ভলান্টারী সার্ভিস। তাদের মধ্যে যারা সুন্দরভাবে ভ্যাক্সিনেশনের কাজ করবে তাদের প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় পুরস্কার দেওয়া হবে। কলকাতা কর্পোরেশনের অর্থ সঙ্কট এবং লোকের অভাবের জন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে।

### ডাক্তারদের বদলি

***১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের জানুয়ারি হইতে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালের কতজন ডাক্তারকে বদলি করা হইয়াছে;

(খ) এক জায়গায় কত বৎসর কাজ করার পর সাধারণতঃ বদলি করা হয়; এবং

(গ) চার বৎসরের উপরে একই জায়গায় কাজ করিতেছেন এইরূপ ডাক্তারের সংখ্যা কত?

[1-50—2-00 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) উক্ত সময়ের মধ্যে ৫৬৬ জন গেজেটেড ও ৫০ জন নন-গেজেটেড ডাক্তারকে বদলির আদেশ দেওয়া হইয়াছে।

(খ) সাধারণত কোনও ডাক্তার ৩-৪ বৎসরের ঊর্ধ্বে একই স্থানে নিযুক্ত থাকিলে তাহাকে বদলি করা হয়।

(গ) প্রায় ৮৫০ জন।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** ৫৬৬ জন আর ৫০ জনকে বদলি করেছেন এর মধ্যে ক'জন গেছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এর মধ্যে প্রায় অনেকেই গেছেন, তবে অনেকে নানা কারণে অর্থাৎ তাদের ফ্যামিলির অসুবিধা আছে বলে বা ছেলেমেয়েদের লেখাপড়া বা স্কুলে অ্যাডমিশনের অসুবিধা এবং কিছু কিছু ডিস্ট্রিক্টে বদলি হওয়ার জন্য আর একটা ডিস্ট্রিক্টে বদলির কথা বলে আমার কাছে অনুরোধ করেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** চার বছরের উপর একই জায়গায় কাজ করছেন এইরকম ডাক্তারের সংখ্যা ৮৫০ জন। এই ৮৫০ জনের মধ্যে কলকাতা এবং সুবার্বে কাজ করেন তার সংখ্যা কত?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এটার জন্য নোটিশ লাগবে।

### বর্তমান মেডিক্যাল কলেজে ক্লিনিক্যাল শিক্ষা

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১১।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে মেডিক্যাল কলেজে ক্লিনিক্যাল শিক্ষার কোন ব্যবস্থা নাই; এবং

(খ) সত্য হইলে--

(১) ইহার কারণ কি; এবং

(২) ঐ ব্যবস্থা চালু করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) এখনও পর্যন্ত ছাত্রছাত্রীরা প্রি-ক্লিনিক্যাল পর্যায়ে আছে। এই পর্যায়ে ক্লিনিক্যাল শিক্ষার (ক্লিনিক্যাল টিচিং) প্রয়োজন হয় না।

(২) হ্যাঁ।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে যে, বর্তমানে যে প্রি-ক্লিনিক্যাল স্তর আছে, এর পরে যখন ক্লিনিক্যাল স্তরে পৌঁছবে তার জন্য কি কোন ব্যবস্থা নেওয়া হয়েছে। যদি হয়ে থাকে তা হলে ডিটেলস একটু বলুন।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** নেওয়া হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তা হলে বলবেন কি, যে কখন থেকে আরম্ভ হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ব্যবস্থা কিছুদিন আগে থেকে নেওয়া হয়েছে। কারণ ঐ ব্যবস্থার জন্য বেড-সাইড টিচিং-এর দরকার আছে, অর্থাৎ হাসপাতালের দরকার আছে। মেডিক্যাল স্টুডেন্টরা সেখানে গিয়ে শিখতে পারেন। এর জন্য বিজয়চাঁদ হাসপাতালে ক্লিনিক্যাল টিচিং করতে পারবে এবং অন্য কোন নতুন হাসপাতালে হবে কিনা সরকার কয়েকমাস আগে থেকে বিশেষভাবে বিবেচনা করছেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** বিবেচনার কাজ কখন শেষ হবে এবং এটা ফাইন্যালাইজেশন কবে নাগাত হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বিবেচনাধীন আছে এবং বিজয়চাঁদ হাসপাতালে সমস্ত ব্যবস্থা আছে। সেখানে উন্নত করে ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল স্ট্যান্ডার্ডে আনার জন্য নানা দিক থেকে কাজ শুরু করা হয়েছে, তবে ছাত্রছাত্রীরা এবং জনসাধারণ নতুন টিচিং হসপিটালের দাবি রেখেছেন, সেটা বিবেচনা করা হচ্ছে।

### মহম্মদবাজার থানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কুকুরের উৎপাত

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) সরকার কি অবগত আছেন যে, প্যাটেলনগর-স্থিত মহম্মদবাজার থানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের লেবার রুমে এবং পুরুষ ও মহিলা ওয়ার্ডে বহু সময় কুকুর প্রবেশ করে; এবং

(খ) অবগত থাকিলে, ঐ কেন্দ্রের রোগী ও প্রসূতিগণের স্বাস্থ্য ও নিরাপত্তা রক্ষার্থে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) কখনো কখনো এই স্বাস্থ্যকেন্দ্রে কুকুর প্রবেশ করে।

(খ) যাতে কুকুর না প্রবেশ করতে পারে, তার জন্য ঐ স্বাস্থ্যকেন্দ্রের ভারপ্রাপ্ত সমস্ত কর্মচারীকে সতর্ক করে দেওয়া হয়েছে। ঐ স্বাস্থ্যকেন্দ্রের চারদিকে উপযুক্ত বেড়া দেওয়ার বিষয়ও পরীক্ষা করে দেখা হচ্ছে।

### মহম্মদবাজার থানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ইলেট্রিক ফ্যান ও টেলিফোনের ব্যবস্থা

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** গত ১০ই জুলাই, ১৯৭২ তারিখে প্রদত্ত তারকাচিহ্নিত *৫৭নং (অনুমোদিত প্রশ্নং *১২৩) এবং *৯৫নং (অনুমোদিত প্রশ্ন নং *১২৫) প্রশ্নোত্তরের উল্লেখ করিয়া স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) উক্ত মহম্মদবাজার থানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অতঃপর ইলেকট্রিক ফ্যান ● টেলিফোনের ব্যবস্থা হইয়াছে কিনা;

(খ) না হইয়া থাকিলে, তাহার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ এর ব্যবস্থা হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) এখনও করা সম্ভব হয় নি।

(খ) ইলেকট্রিক ফ্যানের জন্য পূর্ত বিভাগ থেকে এবং টেলিফোনের জন্য ডাক ও তার বিভাগ থেকে এস্টিমেট চাওয়া হয়েছে; কিন্তু এখন পর্যন্ত পাওয়া যায় নি।

(খ) এখন সঠিক বলা সম্ভব নয়।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় স্পীকার স্যার, গত সেসানের সময় অল্প দিনের মধ্যে করা হবে বলে, মাননীয় মন্ত্রিমহাশয় জানিয়েছিলেন। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এতে এত টাইম লাগার কারণ কি এবং কত সময় লাগবে সেটা জানাবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমি সময়টা এখনই জানাতে পারছি না, আমি এটা মাননীয় পূর্ত মন্ত্রীর কাছ থেকে জেনে নিয়ে জানাব। এটা আমার বিভাগে পড়ে না।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বোধ হয় জানেন যে, মহম্মদ বাজার স্বাস্থ্যকেন্দ্রটির এমন অবস্থা যে, রোগীরা যখন খায়, তখন সেইদিকে তাকিয়ে কুকুররা দাঁড়িয়ে থাকে। তা হলে সরকারকে সেখানে কুকুরদের পিছনে একজন করে লোক রাখতে হয়, অথবা ফেন্সিং দিয়ে হাসপাতালটি ঘিরে দিতে হয়। মন্ত্রিমহাশয় যদি সেখানে যান, তা হলে এই অবস্থাটা সেখানে দেখতে পারবেন।

## গলসীবাজারে দোকানসংস্থা আইন প্রবর্তন

***২২।** (অনুমোদিত প্রশ্ন নং *২২১।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় গলসী থানায় গলসীবাজারে দোকানসংস্থা (সপস্ অ্যান্ড এস্টাব্লিশমেন্ট অ্যাক্ট) আইন চালু করার জন্য উক্ত বাজার এলাকায় দোকান কর্মচারীদের নিকট হইতে কোন আবেদন সরকার পাইয়াছেন কি; এবং

(খ) পাইয়া থাকিলে, (১) কবে পাইয়াছেন, এবং (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**ডাঃ গোপালদাস নাগঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) দোকান ও সংস্থার মুখ্য পরিদর্শকের অফিসে ৯ই ফেব্রুয়ারি, ১৯৭০ তারিখে একটি আবেদনপত্র পাওয়া যায়।

(২) যথোপযুক্ত তদন্তের পর সরকার সম্প্রতি উক্ত এলাকায় দোকান ও সংস্থা আইন (সপস অ্যান্ড এস্টাব্লিশমেন্ট অ্যাক্ট) চালু করার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এটা কবে থেকে কার্যকর হবে?

**ডাঃ গোপালদাস নাগঃ** ১লা মে, ১৯৭৩ তারিখ থেকে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এটা কি অল রেডি গেজেটেড হয়ে গিয়েছে?

**ডাঃ গোপালদাস নাগঃ** ঐ তারিখের মধ্যে গেজেটেড হবে।

## জন্মনিয়ন্ত্রণ

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫২।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য এবং পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবঙ্গে পরিবার পরিকল্পনার অন্তর্গত জন্মনিয়ন্ত্রণের যতগুলি পদ্ধতি চালু তার মধ্যে কোন্ পদ্ধতি জনপ্রিয় হয়েছে,

(খ) এইসব পদ্ধতিগুলির মধ্যে স্বল্প ব্যয়সাধ্য ও নিরাপদ পদ্ধতি কোন্‌গুলি;

(গ) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে জন্মনিয়ন্ত্রণের 'লুপ' ও 'ট্যাবলেট' ব্যবহার বন্ধ ক'রে দেওয়া হয়েছে; এবং

(ঘ) সত্য হ'লে তার কারণ কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) পুরুষদের 'নিরোধ' ব্যবহারই সর্বাধিক জনপ্রিয় হয়েছে।

(খ) স্ত্রীলোকদিগের 'লুপ' ব্যবহার পদ্ধতি যদিও স্বল্পব্যয়সাধ্য, কিন্তু পুরুষদের নির্বীজকরণ ও স্ত্রীলোকদের বন্ধ্যাকরণ অস্ত্রোপচারই নিরাপদ পদ্ধতি।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, আপনি 'ক' প্রশ্নের উত্তরে বলেছেন যে, ট্যাবলেট ব্যবহার বন্ধ হয় নি। তা হলে এই ট্যাবলেট সবচেয়ে নিরাপদ পন্থা হওয়া সত্ত্বেও এটাকে জনপ্রিয় করছেন না কেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** যেখানে যেখানে যেভাবে মডিফিকেশন হচ্ছে, অর্থাৎ জনসাধারণ যেটা নিজের থেকে নিতে চাইছে সেটার দিকে আমরা বেশী জোর দিচ্ছি। যেসমস্ত জিনিস স্থায়ী এবং নিরাপদ তার দিকে আমরা বেশী জোর দিচ্ছি, সেটা আপনি নিশ্চয়ই গ্রামবাংলা এবং কলকাতা শহরে দেখতে পাচ্ছেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন্ধ্যাকরণ পদ্ধতি সবচেয়ে নিরাপদ এটা আপনি বলেছেন, তা হলে এর জন্য আপনি কি প্রচেষ্টা চালাচ্ছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এই পদ্ধতিটি স্ত্রীলোকেদের জন্য। এর জন্য টিউবেকটমি ক্যাম্প করা হয় এবং হাসপাতালে হাসপাতালে বিশেষভাবে শয্যা রাখা আছে, যাতে সেখানে টিউবেকটমি বা বন্ধ্যাকরণ-এর জন্য আমাদের মায়েদের অস্ত্রপ্রচার বা অপারেশন যাতে করা যায় তার ব্যবস্থা আছে।

## Starred Question
## (to which written answer was laid on the table)

### বন্ধ কারখানা খোলার ব্যবস্থা

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** বন্ধ ও দুর্বল শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কত কারখানা এখনও ক্লোজার হয়ে আছে;

(খ) তার দরুন কত শ্রমিক বেকার আছেন, এবং

(গ) এইগুলি খোলানোর জন্য সরকার কি চেষ্টা করেছেন ও তাহার কি ফল পেয়েছেন?

**The Minister for closed and sick industries Department:**

(ক) ৫৬৪টা।

(খ) ৪১,৪০৭ জন।

(গ) বন্ধ কারখানা খোলার জন্য প্রধানত নিম্নলিখিত চারটা ব্যবস্থা গ্রহণ করা হয়ঃ—

(১) শ্রমিক-মালিক বিরোধের ক্ষেত্রে মীমাংসার চেষ্টা;

(২) অর্থাভাবে বন্ধ হইলে উপযুক্তক্ষেত্রে আই আর সি আই এবং ব্যাঙ্ক মারফত কোম্পানীর পুনর্গঠন;

(৩) যেসকল ক্ষেত্রে প্রধানত মালিকপক্ষের অব্যবস্থা ও দুর্নীতির জন্য কারখানা বন্ধ অথচ পরিচালনার সুব্যবস্থা হইলে ও অর্থসাহায্য আসিলে কারখানা ভালভাবে চলার সম্ভাবনা আছে, আইন অনুসারে, সেখানে সরকার কর্তৃক এককভাবে এবং অন্যান্য সংস্থার সঙ্গে একযোগে সাময়িক পরিচালনভার গ্রহণ; এবং

(৪) অফিসিয়াল লিকুইডেটরে ন্যস্ত বন্ধ কারখানা সম্ভাব্য ক্ষেত্রে দায়বিহীনভাবে ক্রয় করিয়া পাবলিক আন্ডারটেকিং চালাইবার ব্যবস্থা।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table.)

### মধু ও মোম সংগ্রহের পারমিট

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭০ সালের জানুয়ারী হতে ১৯৭২ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কতজনকে মধু ও মোম সংগ্রহের "পারমিট" দেওয়া হয়েছে;

(খ) ঐ সময়ে কোন্ বৎসর কত কুইন্টাল মোম ও মধু সংগৃহীত হয়েছে; এবং

(গ) ঐ সময়ে ব্যাঘ্রের কবলে কতজন মধু সংগ্রহকারী প্রাণ হারিয়েছেন?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মোট ৩,৭৭৬ জনকে।

(খ) উক্ত সময়ে মোম ও মধু সংগ্রহের পরিমাণ নিম্নরূপঃ

| | মোম কুইন্টাল | মধু কুইন্টাল |
|---|---|---|
| ১৯৭০ | ৩৩·৩৭ | ৯১২ |
| ১৯৭১ | ৩১·৭৫ | ৮৪০ |
| ১৯৭২ | ১৬·৪৫ | ৪৪২ |

(গ) মোট ২৯ জন।

## নির্বীজকরণ অস্ত্রোপচার

৭। (অনুমোদিত প্রশ্ন নং ৫১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে "বিশেষ নির্বীজকরণ অস্ত্রোপচার সপ্তাহ" প্রকল্পে ৩১এ ডিসেম্বর পর্যন্ত মোট কতজনকে নির্বীজকরণ অস্ত্রোপচার করা হয়েছে;

(খ) তন্মধ্যে কোন্ কোন্ জেলায় কোন্ কোন্ স্বাস্থ্য ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে কতজনকে নির্বীজকরণ অস্ত্রোপচার করা হয়েছে;

(গ) এই অস্ত্রোপচারে কোন্ জেলায় কত টাকা খরচ করা হয়েছে, এবং

(ঘ) নির্বীজকরণ অস্ত্রোপচারে কোন্ জেলা শীর্ষস্থান অধিকার করেছে?

**স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ৪৮,৭০৯ জনকে।

(খ) স্বাস্থ্য ও উপ-স্বাস্থ্যকেন্দ্রওয়ারি তথ্যের জন্য সময় প্রয়োজন; তবে ৩১এ ডিসেম্বর পর্যন্ত কলিকাতায় ৯,০৯৬, মেদিনীপুর জেলায় ২৫,৯৪৭, হুগলী জেলায় ৯,০৩২ ও হাওড়া জেলায় ৪,৭১৪ জনের নির্বীজকরণ অস্ত্রোপচার করা হয়েছে।

(গ) প্রতি জেলায় প্রত্যেক অস্ত্রোপচারের জন্য ১০০ টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছে। সঠিক খরচের হিসাবের জন্য সময় প্রয়োজন।

(ঘ) মেদিনীপুর জেলা।

## সুন্দরবনে বাঘের কবলে নিহতের সংখ্যা

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি—

(ক) গত পাঁচ বৎসরের কোন্ বৎসরে বাঘের কবলে কত জন মানুষ নিহত হয়েছেন, এবং

(খ) উক্ত সময়ে অনুমতিপ্রাপ্ত সরকারের শিকারীদের দ্বারা সুন্দরবনে কতগুলি নরখাদক বাঘ মারা পড়েছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) উক্ত সময়ে বাঘের কবলে নিহত মানুষের সংখ্যা নিম্নরূপঃ

| | |
|---|---|
| ১৯৬৮-৬৯ ... ... ... | ৫১ জন। |
| ১৯৬৯-৭০ ... ... ... | ৩২ জন। |
| ১৯৭০-৭১ ... ... ... | ২৮ জন। |
| ১৯৭১-৭২ ... ... ... | ২৫ জন। |
| ১৯৭২-৭৩ ... ... ... | ১৫ জন। |

(ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত)

(খ) একটি।

**খাদ্য ও সরবরাহ দপ্তরে লোক নিয়োগ**

১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪১।) **শ্রীঅমলেশ জানাঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রি-মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি খাদ্য ও সরবরাহ দপ্তরে কিছু সংখ্যক নূতন লোক চাকুরীতে নিযুক্ত হইয়াছেন;

(খ) সত্য হইলে, ইহার সংখ্যা কত; এবং

(গ) ঐ নিয়োগ কিরূপ পদ্ধতিতে হইয়াছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সত্য।

(খ) নির্বাচিত ৪০১ জনকে নিয়োগ করিবার জন্য বিভিন্ন নিয়োগকর্তাকে নির্দেশ দেওয়া হইয়াছে।

(গ) বিধানসভার সদস্য, সরকারী ও বেসরকারী সদস্য সমন্বয়ে গঠিত এক নির্বাচক কমিটির মাধ্যমে খাদ্য দপ্তরে ১৯৭১ সালের জুন মাসের পূর্বে প্রাপ্ত দরখাস্তগুলি হইতে প্রার্থী নির্বাচন করিয়া বিভিন্ন পদে নিয়োগ করা হইতেছে। উক্ত নির্বাচক কমিটিকে নিয়োগ পদ্ধতি নিরূপণ করিবার ক্ষমতা প্রদান করা হইয়াছে।

উক্ত ৪০১ জনের মধ্যে ২৫ জন ড্রাইভার আছেন, যাঁহাদের উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ কর্তৃক প্রেরিত উদ্বৃত্ত ড্রাইভারদের মধ্য হইতে এবং ড্রাইভিং লাইসেন্স আছে এরূপ বিভাগীয় চতুর্থ শ্রেণীর কর্মচারীর মধ্য হইতে নির্বাচন করা হইয়াছে। অভিজ্ঞ সরকারী সদস্যদ্বারা গঠিত এক পৃথক নির্বাচক কমিটির মাধ্যমে এই নির্বাচন করা হয়।

এ ছাড়া ৪ জন প্রাক্তন উদ্বৃত্ত সেন্সাস কর্মীকে নিয়োগ করা হইয়াছে।

[2-00—2-10 p.m.]

**Calling attention to matters of urgent public importance**

**Mr. Speaker:** I have received 9 notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Proposed recruitment of doctors from other States to the West Bengal Medical Services—from Shri Samsul Alam Khan;

(2) Rice smuggling in Birbhum district—From Shri Sachinanda Shaw;

(3) Electrification in Bhagabangola Assembly Constituency, Murshidabad district—from Shri Md. Dedar Baksh;

(4) Provision for G.R., T.R. and old age pension in Domkal Block of Murshidabad district—from Dr. Md. Ekramul Haque Biswas;

(5) Reported train accident and resultant death of three persons in the Sealdah Division of the Eastern Railway near Dum Dum Junction on 14th February, 1973—from Shri Abdul Bari Biswas and Shri Kashinath Misra;

(6) Stoppage of working of stone crushing at Saltora resulting in unemployment—from Shri Sakti Pada Maji;

(7) Reported increase in different crimes in Belgharia area of 24-Parganas and police inaction—from Shri Pradip Kumar Palit;

(8) Supply of polluted drinking water to Kalla Hospital near Asansol—from Shri Sukumar Bandyopadhyay; and

(9 Rise in price of coke after nationalisation of coal mines—from Shri Timir Baran Bhaduri.

I have selected the notice of Shri Samsul Alam Khan on the subject of proposed recruitment of doctors from other States to the West Bengal Medical Services. Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি দেন, তা হ'লে আজই আমি এ সম্বন্ধে বলতে পারি। মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন যে, আমরা গত ১১ মাস ধরে আপ্রাণ চেষ্টা করছিলাম যাতে আমাদের স্বাস্থ্য ও উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার পাঠাতে পারি। আমি নিজে ১৬টা ডিস্ট্রিক্ট ঘুরেছি এবং সঙ্গে স্থানীয় এম এল এ-রাও ছিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা স্বাধীন হবার ২৫ বছর পরেও আমাদের গ্রামবাংলার মা ও জনসাধারণের জন্য ন্যূনতম স্বাস্থ্যের ব্যবস্থা করতে পারি নি। আরও দুঃখের কথা, জনসাধারণের পয়সায় যেখানে ঔষধ গেছে সেখানে একজন কম্পাউন্ডার, একজন মায়ের নাড়ী টিপে তাকে যা ইচ্ছা ঔষধ দিচ্ছেন। এটা কোন সরকার বা সদস্য নিশ্চয় সহ্য করবেন না। এ বিষয়ে অনেক চেষ্টা করেছি, আই এম এ-এর ওয়েস্ট বেঙ্গল ব্রাঞ্চ, ক্যালকাটা ব্রাঞ্চকে অনুরোধ করেছি যে, আমাকে ১০০ জন ডাক্তার দিন। কাগজে বেড়িয়েছে তাঁরা নাকি ১০০ জন ডাক্তার পাঠিয়েছেন, কিন্তু আমি তাঁদের অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছি না। আমি এখনও বসে আছি। আরও না হয় কয়েক দিন বসে থাকব এবং এখনও বারবার তাঁদের কাছে বলেছি। কিন্তু নানান খবর খবরের কাগজে বেরুচ্ছে, যাতে তারা গ্রামে না যায় এবং গ্রামের মানুষের কাছে চিকিৎসা না পেঁছায়। আমরা তাদের প্রথমে ৫৫৯ টাকা দিচ্ছি। প্রথম এম বি বি এস পাশ করলে আমরা তাদের এই টাকায় অ্যাড-হক অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছি এবং সঙ্গে তাঁরা ফ্রি কোয়ার্টার্স পাচ্ছে। জলসরবরাহ ফ্রি পাচ্ছে মেডিক্যাল রেশন ফ্রি পাচ্ছে, অন্যান্য ইঞ্জিনীয়ারিং সংস্থা বা অন্যান্য সংস্থা থেকে যেসব যুবক ছেলেরা বের হয় তাদের চেয়ে এই গরিব দেশে ডাক্তারদের যতটা দেওয়া সম্ভব, ততটা আমরা দিচ্ছি। পি এস সি থেকে সিলেকটেড হলে তারা আবার একশো টাকা বেশী পাবেন, অর্থাৎ ৬৫৯ টাকা তাঁরা পাবেন। তাই আমরা যখন কিছুতেই পেলাম না, ভুবনেশ্বরে আমাদের সারা ভারতবর্ষের স্বাস্থ্যমন্ত্রীদের সভা হয়েছিল, ডাঃ দেবীপ্রসাদ চ্যাটার্জী ছিলেন সেই সভার সভাপতি, এই সভায় নানা জায়গা থেকে ডাক্তারের অভাবের কথা উঠল, যেমন ধরুন কিছু কিছু ডাক্তারের অভাব আসাম বলেছেন, কিছু কিছু ডাক্তারের অভাব বিহার গভর্নমেন্ট বলেছেন, কিন্তু উড়িষ্যার যিনি স্বাস্থ্য-মন্ত্রী তিনি বললেন কিছু বাঙালী ডাক্তার অনেকদিন উড়িষ্যায় আছেন, কিছু উড়িষ্যাবাসী ডাক্তার পাশ করে বসে আছেন, ভাল ভাল ছাত্র তাঁরা, ভাল তাঁদের কেরিয়ার, তাঁরা চান্স পাচ্ছেন না। আমি তাঁদের সঙ্গে কথা বলেছিলাম যে, আমরা আমাদের পশ্চিমবঙ্গে কিছুতেই গ্রামবাংলায় ডাক্তার পাঠাতে পারছি না, তখন তাঁরা সাড়া দিলেন। ওখানকার স্বাস্থ্যমন্ত্রী বললেন আমার কাছে ২০০ লোকের লিস্ট আছে, তিনি তাঁদের নাম দিয়ে দিলেন, এবং বললেন যে, যদি আপনি চান তাঁদের নিয়ে যেতে পারেন। কয়েকজন ডাক্তারের সঙ্গে আমি কথা বললাম, তাঁরা বললেন যে, আমরা পশ্চিমবাংলার যে-কোন গ্রামে যেতে রাজী। আমি যখন টার্মস অ্যান্ড কন্ডিসানস বললাম তখন তাঁরা আমাকে বললেন, আমরা ভাবতে পারি নি ৫৫৯ টাকা পাব, ফ্রি কোয়ার্টার্স পাব। তাদের লিস্ট নিয়ে আসার পর আমি ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েসানের প্রতিটি সদস্যের কাছে অনুরোধ করেছি, বেঙ্গল ব্র্যাঞ্চের প্রেসিডেন্ট, ক্যালকাটা ব্র্যাঞ্চের প্রেসিডেন্টের কাছে অনুরোধ জানিয়েছিলাম, কিন্তু এখন পর্যন্ত তাঁদের কাছ থেকে নাম পাই নি। কাগজে যখন খবরটা বেড়িয়েছে, কিছু যুবক ডাক্তার সরাসরি আমার কাছে দরখাস্ত দিয়েছেন, আমি সঙ্গে সঙ্গে অ্যাপয়েন্টমেন্ট লেটার হাতে হাতে দিয়েছি, কোনরকম মেডিক্যাল এগজামিনেসান, পুলিশ ভেরিফিকেসান এখন করা হচ্ছে না, মুখ্য মন্ত্রিমহাশয়ের পার্মিসান নিয়ে ১৩৭ জন ডাক্তারবাবুকে গত ১১ মাসে অ্যাপয়েন্টমেন্ট লেটার পাঠানো হয়েছে। ১৬৮টি পোস্ট ডি-কেডার করে নিয়ে এসেছিলাম, আমরা সরাসরি ১৩৭ জনের হাতে ডাইরেক্ট অ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়েছিলাম। আমি নিজে তাঁদের মেডিক্যাল কলেজে ডেকেছি, তাঁদের অনুরোধ করেছি, তাঁদের যেখানে যেখানে অসুবিধা আছে তার দূর করবার চেষ্টা করেছি, কিন্তু অত্যন্ত দুঃখের কথা মাত্র ৫৪ জন সেই অ্যাপয়েন্টমেন্ট অ্যাকসেপ্ট করেছেন, বাকি কিছুতেই স্বাস্থ্যকেন্দ্রে যেতে চায় নি। ৫৪ জন যাঁরা অ্যাপয়েন্টমেন্ট অ্যাকসেপ্ট করলেন তাঁদের মধ্যে যাঁরা হোম ডিস্ট্রিক্ট-এ যেতে চান আমরা অর্ডারটাকে পালটে দিয়ে তাঁদের হোম ডিস্ট্রিক্টে পাঠিয়ে দিয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মানুষ যখন অসুস্থ হয়, তখন ভগবান, মা-কে ডাকার আগে ডাক্তারকে ডাকে, তার জন্য মানুষ ছটফট করে। আমি নিজের চোখে দেখেছি গরুর গাড়ি করে মা আসছেন হাসপাতালে, আমি তাড়াতাড়ি আমার জীপে তাঁকে তুলে নিয়ে হাসপাতালে গিয়ে দেখি ডাক্তার নেই। এটা নিশ্চয়ই আপনারা কেউ সহ্য করবেন না। তাই আমরা ঠিক করেছি যেখান থেকে পারি ডাক্তার আনব। আপনাদের কাছ থেকে অনুমতি চাচ্ছি যেখান থেকে পারি ডাক্তার এনে যাতে তাড়াতাড়ি গ্রাম-বাংলার মানুষের কাছে উপযুক্ত শিক্ষিত ডাক্তার পেঁৗছে দিতে পারি তার চেষ্টা করব। একথা আপনাদের কাছে দুঃখের সঙ্গে জানাচ্ছি কোন একটা কাগজ ডাক্তার আনার সম্বন্ধে মন্তব্য করে-ছিলেন, কাগজটা উড়িষ্যায় পোড়ানও হয়ে গেল। যেখানে যেখানে ভেস্টেড ইন্টারেস্ট আছে সেখানে হাত দিলে তারা চিৎকার করে উঠে নানাদিক থেকে সরকারকে বানচাল করার চেষ্টা করে।

[2-10—2-20 p.m.]

এবং আমি এও জানি ডাক্তার পাঠাবার চেষ্টা করা হচ্ছে যখন, যখন ডাক্তার পাঠাবার নানান দিকে চেষ্টা করা হচ্ছে, তরুণ যুবকরা ডাক্তারদের বাবা কোথায় চুপিসারে কি বলছেন এবং তাদের ভয় দেখাচ্ছেন বা বলছেন যে, দাঁড়াও, আমরা তোমাদের জন্য লড়াই করব, ইলেকট্রিকের আলো, ফ্রিজিডিয়ার, কোয়ার্টার, রেডিওগ্রাম, হেয়ার ড্রেসিং সেলুন, নিউমার্কেট ইত্যাদির ব্যবস্থা করব, তারপরে তোমরা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে ইলেকট্রিক আলো গেছে, রাস্তাঘাট হয়েছে, কোয়ার্টার ভালভাবে হয়ে গেছে, মার্কেট হয়ে গেছে, সুপার মার্কেট হয়েছে, একবার স্যার, চোখ বুঁজে ভেবে দেখুন সে কি আর গ্রাম রইল, নিশ্চয়ই তা আর গ্রামবাংলা রইল না। তাই আজ সকল সদস্যদের কাছে আমার অনুরোধ, আপনারা জোর গলায় আমাকে সাপোর্ট দিন যাতে আমি যেখান থেকে পারি ডাক্তার এনে পশ্চিমবাংলার গরিব জনসাধারণের উন্নতি করতে পারি। আমার সে দৃঢ় বিশ্বাস আছে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি শুধু এটুকু বলতে চাচ্ছি যে, আসলে আমরা সকলে মিলে উড়িষ্যার ভাইবোনরা, ডাক্তাররা যারা বাংলার মানুষের সেবা করতে আসতে চাচ্ছেন তাদের এই সিদ্ধান্ত নেবার জন্য তাদের ধন্যবাদ জানাই। তারা যে বাংলাদেশের একটা বিরাট সমস্যার সমাধান করতে আসতে চাচ্ছেন আমি হাউসের মাধ্যমে জানাতে চাই যে, পশ্চিমবাংলার তরফ থেকে প্রত্যেক উড়িষ্যার ডাক্তার ভাইবোনদের প্রতি আমরা অত্যন্ত কৃতজ্ঞ। কারণ তারা আমাদের এখানে এসে এই একটা বিরাট সমস্যার সমাধান করবার জন্য সাহায্য করতে রাজী হয়েছেন।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** আমরা তাদের সর্বান্তকরণে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আমরা সত্যই তাদের প্রতি কৃতজ্ঞ যে, তারা আমাদের এখানে এসে এই বিরাট সমস্যার সমাধান করতে রাজী হয়েছেন।

## Mention Cases

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট-এর দূরপাল্লার গাড়িগুলির দুরবস্থার কথা এই হাউসের সামনে মন্ত্রিমণ্ডলীর কাছে জ্ঞাপন করছি। নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের দূরপাল্লার গাড়ি কুচবিহার থেকে কলিকাতা, বালুরঘাট থেকে কলিকাতা, শিলিগুড়ি থেকে কলিকাতা এবং বিভিন্ন জায়গায় দূরপাল্লার গাড়ি চলাচল করে। এইসমস্ত গাড়ি হঠাৎ রাস্তার মাঝখানে বিকল হয়ে পড়ে। কোন সময় যান্ত্রিক গোলযোগ বা কোন সময় টায়ার বার্স্ট, বা কোন সময় টিউব লিক হয় এবং এই ঘটনাগুলি প্রতিদিন প্রতি নিয়তই ঘটছে। আমরা এই বিষয়ে বিভাগীয় কর্মকর্তাদের জানিয়েছি, কিন্তু এই পর্যন্ত কোন সুরাহা হয় নি। একটা তারিখের উল্লেখ করে আমি বলতে চাই ২১এ জানুয়ারি, ১৯৭৩ তারিখে ডব্লু জি টি নং ১০৩৯ গাড়ি বালুরঘাট থেকে রাত্রে রওনা হবার পর রাস্তায় সামনের চাকা বার্স্ট হয়ে যায়। ড্রাইভার অতি কষ্টে গাড়িটি রক্ষা করে এবং গাড়ির যাত্রীরা নির্বিঘ্নে নামতে পারে। তারপর সেই গাড়িটার আবার রাস্তার মাঝখানে চাকা বার্স্ট হয়ে যায়। আবার ২২এ তারিখে যখন কলকাতা থেকে রওনা

হয় বালুরঘাটে আমি নিজে সেই গাড়িতে ছিলাম পর পর দুবার চাকা লিক হয়ে যায় এবং একবার চাকা বাস্ট হয়ে যায়। এই অবস্থা প্রতিনিয়তই চলছে। আমি অনুরোধ করব যাতে নর্থবেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের গাড়িগুলির সুব্যবস্থা করা যায়, টায়ার এবং অন্যান্য যান্ত্রিক গোলযোগ যেন প্রতিনিয়ত না হয়, তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় যেন একটু নজর দেন।

**শ্রীমহম্মদ দেদার বক্স**ঃ অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের নিকট এবং মাননীয় সদস্যদের নিকট আমি একটি আবেদন রাখতে চাচ্ছি। এবং মন্ত্রিমহাশয় যেন এর প্রতিকারের জন্য দৃষ্টি দেন। মুর্শিদাবাদ শহর থেকে ইছগাং পর্যন্ত ইলেকট্রিফিকেসন হয়েছে এবং নাছিপুর পুলিস ফাঁড়ি থেকে জিয়াগঞ্জের দিকেও ইলেকট্রিফিকেসন হয়েছে। কিন্তু মাঝখানে যাত্রাগঞ্জ নামক স্থানে যেখানে নবাবের বাড়ি সেই রাস্তার যেখানে মাত্র ১১টি পোল হলেই হয়ে যায়, সেই রাস্তায় এখনও পর্যন্ত ইলেকট্রিফিকেসন হয় নি। এবং যার ফলে অন্ধকারে যারা মুর্শিদাবাদে অনেক ঐতিহাসিক স্থান দেখবার জন্য যান এবং দেশবিদেশ থেকে বহু পর্যটক আসেন এই ঐতিহাসিক স্থানগুলি দেখবার জন্য, তারা মাঝে মাঝে ছিনতাইয়ের বলি হচ্ছেন। সেই জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে ঐখানে ইলেকট্রিফিকেসন হয় এবং ছিনতাইয়ের হাত থেকে যাতে লোক রক্ষা পায় তার ব্যবস্থা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীএক্রামুল হক বিশ্বাস**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি সংশ্লিষ্ট মন্ত্রী এবং মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন গত বছর আমাদের মুর্শিদাবাদ জেলায় অসামান্য বন্যা হয়েছিল, এখন খরা চলছে। আমাদের জেলায় যেসমস্ত জেলে সম্প্রদায় আছে, তারা ভীষণ দুর্ভোগের মধ্যে পড়েছে, তাদের মাছ বিক্রি করাই ব্যবসা ছিল, কিন্তু আজকে সেসব বন্ধ হয়ে গেছে। তাদের এমন কিছু সংস্থান নাই যাতে তারা জাল কিনতে পারে এবং নৌকা তৈরি করতে পারে। ফলে তাদের অত্যন্ত দুঃখে কাটাতে হচ্ছে। আমার দোমকল থেকে যে সমস্ত জেলে সম্প্রদায় আছে তারা অসংখ্য বার আবেদন-নিবেদন জানাচ্ছে সাহায্যের জন্য, কিন্তু তাদের জন্য কোন জি আর বা টি আর-এর ব্যবস্থা নাই। সরকারের পক্ষ থেকে বিশেষ সাহায্য দেবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী তথা সরকারের কাছে বিশেষ আবেদন জানাচ্ছি যে, শীঘ্র এই জেলে সম্প্রদায়কে তাদের জাল কিনবার জন্য, নৌকা তৈরির জন্য বিশেষ সাহায্য দিয়ে তাদের দুঃখ মোচন করুন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রদীপকুমার পালিত**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ ব্যাপারে আপনার মাধ্যমে আমাদের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিন ধরে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে, আমাদের আই জি পি, এস পি এবং থানাপুলিসের কাছে জানানো সত্ত্বেও বেলঘরিয়া এলাকায় যে সন্ত্রাসের সৃষ্টি হয়েছে, সেই সন্ত্রাসের অবসান হচ্ছে না। ইনু মিত্র বলে একজন সমাজবিরোধীর নেতৃত্বে দীর্ঘদিন ধরে এই সন্ত্রাস সেখানে চালিয়ে যাচ্ছে। গত ১৯৭২ সালের নির্বাচনের পর তিনি হাজত থেকে জামীনে মুক্তি পাবার পর ঐ এলাকায় সন্ত্রাস সৃষ্টি করে চলেছে। আজকে বেলঘরিয়ায় যে জিনিস দেখতে পাচ্ছি, সাধারণ মানুষ থানায় যেতে সাহস পাচ্ছে না, সাধারণ মানুষের উপর অত্যাচার চলছে, জোর করে টাকা আদায় করছে, তারপরে রেলওয়ে ওয়াগন ভেঙ্গে চোরা-কারবার চালান হচ্ছে, চোলাই মদের কারবার বিভিন্ন জায়গায় চলছে এবং বিভিন্ন ধরনের জঘন্য ধরনের ঘটনা নূতন করে সৃষ্টি হচ্ছে। বিভিন্ন এলাকায় ডাকাতি হচ্ছে, এমন কি শুনতে পাই বাড়ি থেকে জোর করে মেয়েদের ধরে নিয়ে গিয়ে এক একজন গুণ্ডার সঙ্গে দিয়ে দেওয়া হচ্ছে এবং বলা হচ্ছে তোমাদের বিয়ে হয়ে গেল, কিছুদিন বাদে আবার বলা হচ্ছে তোমরা ফিরে যাও, তোমরা খারাপ মেয়ে, এই যে পরিস্থিতি বেলঘরিয়ায় সৃষ্টি হয়েছে, এর প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করছি এ বিষয়ের তিনি প্রতিকার করবেন। বেলঘরিয়ায় সাধারণ মানুষ আজকে এমন পরিস্থিতির মধ্যে পড়েছে যে, থানাপুলিসের কাছে তারা যেতে সাহস করছে না, যে কয়জন থানাপুলিসের কাছে গিয়েছে, তাদের কাছে থানা থেকে লোক এসে বলছে ইনু মিত্রের বিরুদ্ধে কেস দেবেন না, ওর সঙ্গে কথাবার্তা বলে সেই কেস উইথড্র করুন। মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় বেতার ভাষণ দিয়েছেন,

বিভিন্ন জায়গায় বক্তৃতা দিচ্ছেন—সমাজবিরোধীদের দৌরাত্ম্য বন্ধ করা হবে, তাদের শায়েস্তা করা হবে। কিন্তু বাস্তবে আমরা কি দেখতে পাচ্ছি, সে জিনিস সমানভাবেই চলেছে। তাঁর বক্তব্যের সংগে কোন জায়গায় পরিস্থিতির মিল পাচ্ছি না। আমি আমার বক্তব্যের মধ্য দিয়ে একটা কথা জানাতে চাই, এই ধরনের পরিস্থিতি শুধু বেলঘরিয়ার বুকেই নয়, তার আশেপাশে এবং বিভিন্ন জায়গায় এই ধরনের ঘটনা আস্তে আস্তে বৃদ্ধি পাচ্ছে। আমি আশা করব, আপনার মাধ্যমে যে, মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয় এবারে নিজে কিছু ব্যবস্থা গ্রহণ করবেন এবং সমাজবিরোধী শ্রেণীর লোকদের শায়েস্তা করবার জন্য ব্যবস্থা নেবেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্যার, এখনি প্রদীপ পালিত মহাশয় যে বক্তৃতা দিলেন, তা শুনলাম। আইন শৃঙ্খলা ফিরিয়ে আনার প্রচেষ্টা নিচ্ছেন, কিন্তু প্রদীপবাবু যা বললেন তা অতি ভয়াবহ এই সমাজবিরোধীরা যে রাজনৈতিক দলের লোকই হউক না কেন এদের শায়েস্তা করা দরকার।

**Mr. Speaker:** Mr. Biswas, there is no scope of your discussion now. Please take your seat.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আপনি বসুন, ব্যবস্থা করা হবে।

[2-20—2-30 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন দুঃস্বপ্নের দিন কেটে গিয়ে ছাত্রছাত্রীদের মনে আস্থার ভাব ফিরে আসছিল, এমন সময় সাত মাস আগে যারা পরীক্ষা দিয়েছিল, বর্ধমান ইউনিভার্সিটির খামখেয়ালী। এবে আজ সাত মাস পরে সে পরীক্ষা বাতিল বলে ঘোষণা করছেন, তারা একটি ছাত্রমেধ যজ্ঞ অনুষ্ঠান করছেন। যেসব ছাত্রছাত্রী সাত মাস আগে পরীক্ষা দিয়েছে, তারা প্রহর গুনছে, রেজাল্ট বেরুলে পরে কলেজ প্রাঙ্গণে আনন্দমুখর হয়ে উঠবে—সেই সময় খবর যাচ্ছে—সমস্ত কেন্দ্রের পরীক্ষা বাতিল করে দেওয়া হল। এই যে দুঃশাসন ও খামখেয়ালী এর দ্বারা ছাত্রদের মনে যে আস্থা ফিরে আসছিল, তা ব্যাহত হচ্ছে। ছাত্রছাত্রীরা হতাশাজনিত ক্ষোভে ও দুঃখে যাতে অন্যায় কোন কিছু করে বসে, তারা যাতে মনে শান্তি পায়, হতাশা থেকে মুক্তি পায়, তার জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ও এই সম্পর্কে অবিলম্বে একটা তদন্তের ব্যবস্থা করুন ও ছাত্রছাত্রীর মনে আস্থার ভাব ফিরিয়ে আনুন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার একটা বিশেষ অংশে- পূর্ব থেকে পশ্চিমে এটা যোগাযোগের রাস্তা। বালিরঘাট পল্টন ব্রীজ গত ২৭এ ডিসেম্বর ব্রীজটি কোলাপ্স করে গেল। ফলে দুটি জীবন্ত প্রাণ বলি হয়ে গেল। এবং সংগে সংগে একটি ট্রাকও জলের তলে ডুবে গেল—সেই সময় ট্রাকটি ব্রীজ পার হচ্ছিল। এই ঘটনা ঘটবার পর বিভিন্নভাবে সংবাদপত্রে সংবাদ বেরিয়েছে। ইরিগেশন মিনিস্টার ও পূর্তমন্ত্রীকে এই সম্পর্কে বলা হয়েছে। অথচ অদ্যাবধি এই সম্পর্কে কোন ব্যবস্থা অবলম্বিত হয় নাই, না হলো কোন তদন্ত, না হলো ব্রীজটি রিপেয়ার, না হলো নতুনভাবে সেটা তৈরির ব্যবস্থা। ফলে যাত্রী সাধারণের অস্বাভাবিক লেট হচ্ছে সেখানে পারাপার হতে। কারণ পূর্বের সংগে পশ্চিম যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে গেছে। এই সম্পর্কে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। এদিকে আপনারা একটু নজর দিন, যাতে করে এই অস্বাভাবিক অবস্থার পরিবর্তন করা যায়। কোন অস্থায়ী ব্রীজ করা যায় কিনা দয়া করে শীঘ্র একটি ব্যবস্থা করুন।

**শ্রীনৃসিংহকুমার মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, মুর্শিদাবাদের সাগরদীঘি ও নাগ্রাম থানা ভীষণভাবে খরা কবলিত থাকায় কোন ফসল এবার হয় নাই। ছাত্ররা স্কুলের কলেজের বেতন দিতে পারছে না। চাষীরাও জমির খাজনা দিতে পারছে না। এই অবস্থায় তাদের উপর খাজনা

আদায়ের জন্য চাপ দেওয়া হচ্ছে। সাগরদীঘি ও নবগ্রাম থানার অবস্থা কৃষিমন্ত্রী ও মুখ্যমন্ত্রী স্বচক্ষে দেখে এসেছেন। তাঁদের কাছে অনুরোধ এ বছরের জন্য কৃষির খাজনা ও স্কুল-কলেজের বেতন মকুব করা হোক।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এবারে বীরভূমে প্রচণ্ড খরা চলছে, বিশেষ করে রামপাট, মহম্মদবাজার, মুরারৈ, নলহাটি, রাজনগর, খয়রাশোল প্রভৃতি এলাকায়। আপনি জানেন গত ২৩এ শ্রাবণ বৃষ্টির জল হয়েছিল—যার জন্য চাষী কিছু ধান লাগাতে পেরেছে সেখানে এককুইন্টাল, দেড় কুইন্টালের বেশী ধান কেউ পায় নি। তার জন্য বীরভূমের লোকেরা অনাহারে অর্ধাহারে এখন দিন কাটাচ্ছে। মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন যাতে বীরভূমের লোক খেতে পায় তার ব্যবস্থা করুন। জি আর, টি আর চালু করুন, অবিলম্বে স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম চালু করার ব্যবস্থা করুন।

**শ্রীলালবাহাদুর সিংহঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরে খোঁজ নিলে জানতে পারবেন যে, জামাইয়ারে ১৯৪৯ সাল থেকে মাসে ৭৫ টাকা করে মাইনে দিতো। গত বছর আমরা একটা আন্দোলন করি এবং সেই আন্দোলনে শ্রমিকদের জয় হয়। সেই জয়লাভের পর গত নভেম্বর মাসে তিন জনকে ছাঁটাই নোটিস দেয়। আমরা তখন প্রতিবাদ জানাই এবং শ্রম দপ্তরে জানাই। কিন্তু ডিসেম্বর মাসে আরও ৭৫ জনকে ছাটাইয়ের নোটিস দেয়। আমরা যখন এর প্রতিবাদ জানাই তখন ক্লোজারের নোটিস দেয়; সেটার এফেক্ট হবে ১১ই মার্চ, ১৯৭৩ সাল থেকে। আমরা এই সম্বন্ধে বার বার শ্রম দপ্তরে জানাচ্ছি। আজকে সারা পশ্চিমবাংলায় লে-অফ, রিট্রেঞ্চমেন্ট নোটিস দেওয়া হচ্ছে, চটকল অঞ্চলে এইরকম অত্যাচার চালান হচ্ছে। আজকে যারা পাঁচশোর বেশি পাচ্ছে তাদের সম্পর্কে চিন্তা করছি না। কিন্তু শ্রম দপ্তরকে অনুরোধ করবো এদের সম্পর্কে ব্যবস্থা করতে, তা না হলে বহু লোক অনাহারে মারা যাবে।

**Mr. Speaker:** Mr. Singha, you gave me a notice under rule 351 that you propose to speak about a public hospital in Dum Dum. I think you have deviated from the point.

**Shri Lal Bahadur Singh:** I told you about two cases.

**Mr. Speaker:** Not more than one case should be tabled in a day.

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বীরভূম জেলার কৃষি দপ্তরে চরম অবস্থা, যা মাননীয় কৃষিমন্ত্রী জানেন, সে ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই দপ্তরের কাজ যেভাবে চলেছে বিশেষ করে গ্রামবাংলার, তাতে দেশকে বাঁচানো যাবে না। সরকার ডিপ-টিউবওয়েল করেছেন বীরভূম জেলার অন্তর্গত ইসলামপুর বাজারে। সেখানে সেটা ২৬ দিন পূর্বে খারাপ হয়েছে। সেখানকার লোকেরা সংগে সংগে বি ডি ও অফিসে জানিয়েছে এবং অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারকে জানিয়েছে এবং সেখানে মেকানিককে আসতে বারবার বলা হয়েছে। সেখানকার জনসাধারণ আমার কাছে আসায় আমি আট দিন পূর্বে মেকানিককে আসার জন্য অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়ারকে খবর পাঠাই। কারণ সেখানে দুশো বিঘা বোরো ধান নষ্ট হয়ে যাবে। সেখানে রিভার-লিফট পাম্প ইরিগেসানের অবস্থাও খারাপ। এইরকম চূড়ান্ত অবস্থা চলতে থাকলে তা হবে দেশে চরম দুরবস্থা। সেই জন্য কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীআবদুস সাত্তারঃ** আমাদের মাননীয় সদস্য শ্রীশচীনন্দন সাউ অভিযোগ আনলেন। কিছুক্ষণ আগে তিনি আমার কামরায় গিয়েছিলেন রাইটার্স বিল্ডিংসে। আমি এই অভিযোগ পেয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য নির্দেশ অলরেডি দিয়েছি আমার সুপারেন্টেন্ডিং ইঞ্জিনীয়ারকে এবং তার উপর ডি এম-কে অর্ডার দিয়েছি যে, এনকোয়ারী করে যেন ব্যবস্থা করা হয়।

[2-30—2-40 p.m.]

এখানে অভিযোগ করেছেন এবং অনেকেরই অভিযোগ আছে—হয়তো থাকতেও পারে। আমি সেজন্য দুঃখিত। সত্যিই যদি বোরো ধান নষ্ট হয়ে যায় সরকারী কর্মীদের গাফিলতির জন্য, তা হলে নিশ্চয়ই আমি এই হাউসের মেম্বারদের কথা দিচ্ছি যে, আমরা তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবো।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু বক্তৃতা করবো না। আমি একটা টেলিগ্রাম পড়ে দিচ্ছি। ঘটনা হচ্ছে বার্নপুর কুলটিতে যে ইসকো কারখানা রয়েছে সেটা কিছুদিন আগে সরকার তার ম্যানেজমেন্ট গ্রহণ করেছেন। সেই কোম্পানীতে একটা ডেড-লকের সৃষ্টি হয়েছে। তার মধ্যে কুলটি কারখানার ব্রাস সপে লক-আউট হয়েছে। সেটা চালু রয়েছে এবং অ্যাসিট্যান্ট লেবার কমিশনার সেখানে কতকগুলি শর্ত দিয়েছিলেন সেগুলি ইউনিয়ন মেনে নিয়েছিল অথচ কর্তৃপক্ষ সেগুলি মানছেন না। এই বার্নপুর ওয়ার্কসপের শ্রমিক বিরোধী নীতির ফলে সেখানে অসন্তোষের সৃষ্টি হয়েছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে এই টেলিগ্রামটি দিচ্ছি এবং শ্রমমন্ত্রীকে আবেদন করছি যেন তিনি অবিলম্বে সেখানে হস্তক্ষেপ করেন।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে হাউসকে তাঁত শিল্পের দুর্গতির কথা জানাচ্ছি এবং মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন সাহেবরও দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য আমি এর আগেও এ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি। আমরা জানি বর্তমানে পশ্চিমবাংলায় অনেক কুটির শিল্প, ক্ষুদ্র শিল্প প্রায় শেষ হয়ে গেছে। একটা নামকরা কুটির শিল্প তাঁত শিল্প সেটাও প্রায় শেষ হবার পথে। একথা আমি গত অধিবেশনে বলেছিলাম এবং আমাদের মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব তার প্রতিকার করার প্রতিশ্রুতি দিয়েছিলেন। কিন্তু তা আজ পর্যন্ত রক্ষিত হয় নি। আজকে যে সমস্ত তাঁত শিল্প ও পাওয়ার লুম আছে তারা গত কয়েক বৎসর ধরে নূতন সূতা না পাবার ফলে তাদের কাজকর্ম প্রায় বন্ধ হবার উপক্রম হয়েছে। এবং এতে কর্মীরা বেকার, অর্ধ-বেকার হয়ে, অনাহারের সম্মুখীন হয়েছে। তারা কিছুতেই বাজারে সূতা পাচ্ছে না। যেটুকু পাচ্ছে তা বাজারে অনেক বেশী দরে কিনতে হচ্ছে। অথচ কাপড়ের দাম বাড়ছে না কম দরে কাপড় বিক্রি করতে হচ্ছে। এতে তাদের লোকসান হচ্ছে লাভ হওয়ার চেয়ে। এই দিকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পশ্চিমবাংলায় এই শিল্পে যে লক্ষ লক্ষ লোক নিযুক্ত আছে। আমি জানি আমার কেন্দ্রে এই হ্যান্ড লুম ও পাওয়ার লুমে প্রায় ১০ হাজার কর্মী নিযুক্ত আছেন। তারা প্রায় আজকে নিঃশেষ হতে চলেছে। এ যদি হয়, তা হলে বেকারের সংখ্যা আরও বেড়ে যাবে। তাই আমি আবেদন রাখছি যেখানে মহীশূর মহারাষ্ট্রে এই সমস্ত শিল্পের ব্যবস্থা হয়েছে, সেখানে আমাদের এই পশ্চিমবাংলায় তার ব্যবস্থা কেন হবে না। আশা করি মাননীয় মন্ত্রিমহাশয় এ ব্যাপারে চিন্তা করছেন এবং এ ব্যাপারে তাঁর কাছ থেকে সন্তোষজনক উত্তর পাবো।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১০ তারিখে হাওড়া কোর্টে যে মামলার শুনানী চলছিল, সেই শুনানী মামলার তিন জন আসামী জামিনে মুক্ত ছিলেন। কিন্তু দুঃখের বিষয়, মামলা চলাকালীন আসামী পক্ষের আইনজীবীকে ও মহামান্য জজসাহেবকে আবেদন করা সত্ত্বেও মামলা চলাকালীন কোর্টে আসবার সময় আমাদের উপর ভীতি প্রদর্শন করা হচ্ছে। ১৫-১৬ জন অস্ত্রশস্ত্রধারী আমাদের উপর হামলা করছে।

মাননীয় জজকে আমরা যাতে শান্তিপূর্ণভাবে আদালত থেকে বেরিয়ে যেতে পারি তার কথা বলি। কিন্তু দুঃখের বিষয় মাননীয় জজ, তিনি পাবলিক প্রসিকিউটরের দৃষ্টি আকর্ষণ করেন। পাবলিক প্রসিকিউটর কোর্ট প্রাঙ্গণ পর্যন্ত এসে চলে যান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও কিছুদিন আগে হাওড়া কোর্টের আইনজীবী ব্যবসায়ী নিযুক্ত ছিলেন। আপনি জানেন হাওড়া কোর্ট থেকে মিউনিসিপ্যাল ভবন কত দূরে অবস্থিত। সেই আসামীদ্বয় যখন রাস্তায় বেরিয়ে আসে তখন সশস্ত্র ব্যক্তিরা তাদের তাড়া করে। তাদের হাত নানারকম অস্ত্রশস্ত্রে সজ্জিত ছিল। তারা আপ্রাণ চেষ্টা করে মিউনিসিপ্যাল ভবনের একটি কক্ষে গিয়ে আশ্রয় নেয়। ঠিক সেই সময়েই সেই সশস্ত্র লোকেরা তাদের উপর ছুরিকাঘাত করে। যারা আইন-শৃঙ্খলার কথা বলেন, যারা

গণতন্ত্রের কথা বলেন, তাদের এই ফল দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বিষয়ে সেই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, যে কি বিভীষিকা ও বঞ্চনার রাজত্ব চলছে। আমরা দেখতে পাচ্ছি ২০ থেকে ২২ হাজার বামপন্থী কর্মী, যারা সরকার বিরোধী দল করে, তারা আজকে মা ছাড়া, ঘরবাড়ি ছাড়া হয়ে রয়েছে। আমি দেখেছি মুর্শিদাবাদ জেলায় আমাদেরই বামপন্থী দলের এম এল এ নারায়ণ বসুর উপর ভূমিবণ্টন কমিটির তদন্ত করতে গেলে কি ধরনের অত্যাচার হয়েছে। আমরা জানি এরা কাদের দ্বারা আশ্রয়পুষ্ট হচ্ছে। আমরা জানি তারা আজকে কংগ্রেসের স্বেচ্ছাসেবক নামে পরিচিত।

**Mr. Speaker:** Mr. Bhaduri, when you are making a mention of a particular fact under rule 351, I request you only to state the fact in brief and not to make any comment.

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি জানি তারা ওখানকার পরিচিত ব্যক্তি।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দিকে মাননীয় মন্ত্রী এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। আমরা গত চার দিন আগে কয়েকজন এম এল এ মিলে নৈহাটীতে একটি সভা করতে গিয়েছিলাম। সেই সভাস্থলে এক ভদ্রমহিলা এসে কান্নাকাটি শুরু করেন এবং কান্নার কারণ জিজ্ঞাসা করে একটি যে করুণ ইতিহাস জানতে পারলাম সেটি মন্ত্রিসভার গোচরে আমি আনতে চাচ্ছি। শ্রীমান দীপু দত্ত নামে একটি ১৮ বছরের ছেলে তার সতীর্থদের সাথে যখন সাইকেল করে বাড়ি ফিরছিল তখন পথিমধ্যে কে বা কাহারা পিছন থেকে তার সতীর্থদের তীর ছুঁড়ে মারে এবং তখন সে সাইকেলের পিছন থেকে মাটির উপর পড়ে যায় এবং তখন দুর্বৃত্তেরা এসে সেই সাইকেলচালককে বেদম প্রহার করে। প্রহারের ফলে তার নাক, মুখ দিয়ে রক্ত বেরোতে থাকে। তখন সে সংজ্ঞাহীন হয়ে যায় এবং তাকে মৃত মনে করে ফেলে দিয়ে চলে যায়। সাইকেলের সামনে বসা শ্রীমান দীপু দত্তকে বহন করে তারা নিয়ে যায়। পরের দিন সকালবেলা পার্শ্ববর্তী ঘর থেকে একটি কর্তিত দেহাবশেষ শব দেখতে পাওয়া যায়। তার মুণ্ড এবং ডান হাতটি আজ পর্যন্ত পুলিশ খুঁজে বের করতে পারে নি। ঘটনাটি ঘটেছে গত ৭ই ফেব্রুয়ারি সন্ধ্যার সময়। আজকে ১৫ই ফেব্রুয়ারি হয়ে গেল, অথচ আজ পর্যন্ত সেই কর্তিত দেহের মুণ্ডটি এবং ডান হাতটি খুঁজে বের করবার চেষ্টা পর্যন্ত করে নি। উপরন্তু এখন পর্যন্ত কোনরকম ইনভেস্টিগেসন হয় নি এবং কাউকে গ্রেপ্তার করা হয় নি এবং গ্রেপ্তারের চেষ্টা করা হচ্ছে বলে আমরা জানতেও পারি নি। এত বড় একটি ঘটনা এখনও বাংলাদেশের বুকে ঘটেছে এটা চিন্তা করতে আমাদের লজ্জা হচ্ছে। আমরা পশ্চিমবাংলার মানুষকে কথা দিয়েছিলাম সন্ত্রাসের কবল থেকে—১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবাংলার যে চেহারা দেখেছি—সেখান থেকে পশ্চিমবাংলার শান্তিপ্রিয় মানুষকে মুক্তি দেব। কিন্তু আমাদের সেই মহান প্রচেষ্টাকে যারা বানচাল করে দেবার চেষ্টা করছে তাদেরকে শাস্তি দিতেই হবে এবং প্রকাশ্য দিবালোকে যারা এইভাবে টুকরো টুকরো করে কেটে মুণ্ড, হাত নিয়ে পালিয়ে গেছে তাদের ধরতেই হবে এবং এখনও যে এইরকম বিভৎস নারকীয় ঘটনা পশ্চিমবাংলার বুকে কেন ঘটছে তার জবাব আমি মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই। আমরা জানি কোন রাজনৈতিক কর্তাদের সাথে যুক্ত ছিল এবং কারা হত্যা করেছে। আমি স্বরাষ্ট্র দপ্তরের মাননীয় মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং অপরাধীদের খুঁজে বের করে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা অবলম্বন করুন এবং দেহাবশেষ যাতে খুঁজে বের করা যায় তার ব্যবস্থা করুন এবং আসল অপরাধীকে ধরে যাতে সেই শোকসন্তপ্ত রমনীকে সান্ত্বনা দিতে পারি তার চেষ্টা নিশ্চয়ই মন্ত্রিসভার তরফ থেকে করা হবে বলে আমি মনে করি।

2-40—2-50 p.m.]

## Discussion on Governor's Address

**শ্রীপ্রদ্যোতকুমার মহান্তিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৯ই ফেব্রুয়ারি পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল এই অধিবেশনের প্রাক্কালে যে অভিভাষণ আমাদের কাছে রেখেছেন এবং যে

ভাষণের উপর মাননীয়া সদস্যা শ্রীমতী সাত্তার ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তার উপর সংশোধনী মুভ করতে গিয়ে আমি আমার বক্তব্য আপনার মাধ্যমে এই সভায় রাখতে চাই। মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের কপি যা আমাদের দেওয়া হয়েছে তা আমি বার বার পড়বার চেষ্টা করেছি। সব থেকে আমি আশ্চর্য হয়েছি এবং শুধু আমি হই নি সারা পশ্চিমবাংলার লোক হয়েছেন যে ১৯৭২ সালের মার্চ মাসে যখন প্রথম এই সরকার প্রতিষ্ঠিত হ'ল এবং যখন প্রথম বিধানসভার অধিবেশন হ'ল তখন রাজ্যপালের ভাষণের অনেক ছত্রে বা অনেক পাতায় আমরা দেখেছিলাম বড় বড় অক্ষরে লেখা ছিল যে, সরকারের পরিকল্পনা হচ্ছে গরিবী হটাও পরিকল্পনা। আমরা, পশ্চিমবঙ্গবাসীরা আশা করেছিলাম যে নতুন সরকার প্রতিষ্ঠিত হবার পর এক বছর হতে চললো সেই গরিবী হটানোর পরিকল্পনার অগ্রগতি কি হয়েছে তা এই রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা পাব। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, এই গরিবী হটানোর কথা বা তার অগ্রগতির কথা এই ভাষণের মধ্যে একবারও উল্লেখ করা হয় নি। এতে দু'টি কথা আমার মনে হচ্ছে। এক হতে পারে যে পশ্চিমবাংলার গরিবী হয়ত হটে গিয়েছে আর না হয় গরিবী এমন ভাবে পশ্চিমবাংলাকে গ্রাস করেছে যে তাকে দূর করবার সুষ্ঠু পরিকল্পনা এখনও পর্যন্ত সরকার স্থির করতে পারেন নি। আমরা আশা করেছিলাম, পারুন আর না পারুন, যেটুকু পেরেছেন বা কেন পারেন নি তার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে থাকবে কিন্তু তা না থাকায় আমরা পশ্চিমবঙ্গবাসীরা হতাশ হয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি চারটি জিনিসের উপর আমার বক্তব্য সীমাবদ্ধ রাখতে চাই। প্রথমেই বলতে চাই যে, ভারতবর্ষের সঙ্গে সঙ্গে সারা পশ্চিমবাংলার প্রধান সমস্যা হয়ে দাঁড়িয়েছে বেকারসমস্যা। আমাদের দেশের রাষ্ট্রপতি থেকে আরম্ভ ক'রে মাঝখানে মুখ্যমন্ত্রী এবং সর্বনিম্ন স্তরে [illegible] পিওন পর্যন্ত জানে এই সমস্যার ভয়াবহতার কথা। রাষ্ট্রপতি কয়েকবার বলেছেন, ইট ইজ দি প্রবলেম অব প্রবলেমস্। মুখ্যমন্ত্রীও অনেকবার বলেছেন, এটা ভয়ানক সমস্যা এবং পশ্চিমবঙ্গের প্রত্যেকটি লোক জানে বেকারসমস্যা ভয়ানক সমস্যা। ১৯৭২ সালের বাজেট অধিবেশনে সরকারী হিসাবে আমরা পেয়েছিলাম যে, ১৭ লক্ষ লোক পশ্চিমবঙ্গে বেকার যারা সরকারী ভাবে নাম রেজিস্ট্রি করেছেন। আজকে আমরা জানতে পারছি রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ১৮ লক্ষ এবং অনেক কাগজে আমরা দেখছি যে ১৮ লক্ষ রেজিস্ট্রি হ'লে তো কি হ'ল, পশ্চিমবঙ্গের প্রকৃত বেকারের সংখ্যা হচ্ছে প্রায় ৫০ লক্ষ। এই ১৮ লক্ষ যে রেজিস্ট্রিকৃত বেকার, সেই বেকারদের মধ্যে প্রায় ২০ লক্ষ শিক্ষিত বেকার এবং সেই ২০ লক্ষের মধ্যে প্রায় ৮ হাজার গ্রাজুয়েট এবং পোস্ট-গ্রাজুয়েট। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন প্রতি বছর আমাদের পশ্চিমবাংলার কলেজ থেকে ৫০ হাজার গ্রাজুয়েট বেরোচ্ছে, তার মধ্যে প্রায় ১০ হাজার পোস্ট-গ্রাজুয়েট কলেজে পড়তে যান। ৪০ হাজার শিক্ষিত বেকার প্রতি বছর যারা গ্রাজুয়েট হচ্ছে তারা সৃষ্টি হচ্ছে পশ্চিমবাংলায়। এই ভাষণের মধ্যে আছে যে, আমরা চাকরি দিয়ে বেকারত্ব ঘোচাবার চেষ্টা করছি। বেকারত্ব ঘোচাবার একটা কার্যক্রম আমরা বহুদিন ধ'রে শুনে আসছি মুখ্যমন্ত্রীর বেতার ভাষণের মধ্যে, কাগজের বিবৃতির মধ্যে এবং বিভিন্ন জনসভার ভাষণের মধ্যে যে, ৪০ হাজার যুবককে চাকরি দেবার ব্যবস্থা স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, স্কুল কলেজের মাধ্যমে বিভিন্ন সরকারী দপ্তরে তৃতীয় শ্রেণীর চাকরি দিয়ে বেকারত্ব ঘোচাবেন এবং সেই চাকরি দেবার কথা--সেই ৪০ হাজার চাকরির কথা পশ্চিমবঙ্গের যুবকের মনে বিরাট আশার সঞ্চার করেছে এবং সেই ৪০ হাজার চাকরির জন্য সেই ৪০ লক্ষ লোক উদগ্রীব হয়ে আছে প্রায় এক বছর ধ'রে। কতগুলো চাকরি হয়েছে জানি না এবং কতগুলো চাকরি দিতে পারবেন জানি না কিন্তু বিভিন্নভাবে যে বক্তৃতা ছাপা হয়েছে, মন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং সরকারী মুখপাত্রের মাধ্যমে তাতে বেকারত্ব ঘোচাবার কথা সরকারের দ্বিধাগ্রস্থ অবস্থা ব'লে মনে হয়। কখনও বলেছেন চাকরি দেওয়া হবে ডিসেম্বরের মধ্যে, আবার বলছেন জানুয়ারির মধ্যে, আবার কখনও বলেছেন মার্চ মাসের মধ্যে। আবার কখনও মুখ্যমন্ত্রী জনসভায় বলছেন যে, চাকরি দিয়ে সমস্যার সমাধান হবে না, তোমরা নিজেরা কর্মসংস্থানের ব্যবস্থা ক'রে নাও আমরা সরকার থেকে সাহায্য করবো। এই ব্যাপারে একটা গল্প মনে পড়ে গেল কালী ঠাকুরকে মানসিক ক'রে পাঁঠা দেবার কথা কিন্তু শেষে তা না দিতে পারায় বলে, মা পাঁঠা দিতে পারবো না, তুমি ফড়িং ধ'রে খাও। এই কথা ঠিক মুখ্যমন্ত্রীও জানেন এবং মন্ত্রিমণ্ডলীর সবাই জানেন এবং অর্থনীতি এবং সমাজনীতি নিয়ে যাঁরা কাজ করেন তাঁরাও জানেন যে কেবলমাত্র চাকরি দিয়ে বেকারসমস্যা সমাধান করা যাবে না। তিন হাজার শিক্ষক নিয়োগ করবেন কি

১২ হাজার শিক্ষক নিয়োগ করবেন জানি না, কিন্তু এই ভাষণের মধ্যে আছে এক শিক্ষা ব্যবস্থা করার জন্য সমস্ত জায়গায় ১০ম শ্রেণীর স্কুল স্থাপন করা হবে, পশ্চিমবাংলায় বর্তমানে যে একাদশ শ্রেণী পর্যন্ত শিক্ষা ব্যবস্থা আছে, তাকে নাবিয়ে দশম শ্রেণীতে আনলে শিক্ষকের যে বাড়তি অবস্থার সৃষ্টি হবে, তারপর আর অধিক শিক্ষক নিয়োগ করবার সুযোগ থাকবে কিনা মন্ত্রিমণ্ডলীকে আমি সেই কথা জিজ্ঞাসা করবো। আজকে কলকাতা কর্পোরেশনের কথা ভেবে দেখুন, কলকাতা কর্পোরেশনের সৃষ্টির পর থেকে বিভিন্ন রাজনৈতিক দল এই কলকাতা কর্পোরেশন চালাবার দায়িত্বে এসেছেন। যখন যে রাজনৈতিক দল এসেছেন, প্রয়োজনে হোক বা অপ্রয়োজনে হোক, দলের প্রয়োজনে হোক বা দেশের প্রয়োজনে হোক বা কলকাতাবাসীদের প্রয়োজনে হোক বিভিন্ন সময়ে বিভিন্ন লোককে নিয়োগ করা হয়েছে। আজকে সেই কলকাতা কর্পোরেশনকে হাতে নিয়ে দেখা যাচ্ছে যে, যা কাজ আছে সেই কাজের তুলনায় লোক অনেক বাড়তি। আমি কিছু দিন আগে বাংলাদেশের বাইরে ছিলাম। মুখ্যমন্ত্রীর কাগজের একটা বিবৃতি পড়ছিলাম--বাইরের একটা ইংরাজী কাগজ—কর্পোরেশনের যখন দু-তিন দিন স্ট্রাইক আরম্ভ হচ্ছে—কথাটা খুব আমার ভাল লাগলো—মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, আমি কর্পোরেশনে আরও লোক বাড়াবো না, যে লোক আছে সেই লোকের মাইনে বাড়াবো সে কথা ভাবছি। পশ্চিমবঙ্গে সরকারী কর্মচারী যারা আছেন তাদের মাইনে বাড়াবো, না নতুন ক'রে সরকারী কর্মচারী নিয়োগ করবো, সেটা চিন্তা করা দরকার। কিন্তু সেই চিন্তার পরে একটা স্থির সিদ্ধান্তে আসতে হবে। সেই সিদ্ধান্তে সরকার এসেছেন কিনা জানি না।

[2-50—3-10 p.m.]

আজকে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, সরকারী দপ্তর, ক্যালকাটা কর্পোরেশন স্কুল-কলেজ প্রভৃতি জায়গায় কি ক'রে আবার লোক নিয়োগ করবেন জানি না এবং অবস্থা কি দাঁড়াবে তাও বুঝতে পারছি না। সুতরাং শুধু চাকরি দিয়ে পশ্চিমবাংলার বেকারত্ব দূর করা যাবে না এই কথা ঠিক। বেকারত্ব দূর করতে হলে শিল্পকে সমৃদ্ধ করতে হবে। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে রাজনৈতিক স্থিরতা আসার সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে অনেক সুবিধা হয়েছে। একথা ঠিক যে শিল্পে রাজনৈতিক স্থিরতা প্রয়োজন, সেই রাজনৈতিক স্থিরতা ১৯৭২ সালে মার্চ মাসে এসেছে। আমি জানি ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের একটা যুগ অন্ধকারময় যুগ। সেই যুগের অবসান পশ্চিমবঙ্গবাসী করেছেন একটা স্থায়ী সরকার নির্বাচন ক'রে, একটা দলকে অধিক সংখ্যায় নির্বাচিত ক'রে। এই আশায় যে এই সরকার সেই অন্ধকারময় যুগ থেকে অতিশীঘ্র শিল্পে সম্ভাবনাময় ক'রে তুলবে। কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী অনেকদিন যাবৎ বন্ধ আছে, আমাদের এখানকার মাননীয় সদস্য প্রশ্ন তুলেছিলেন, সেই কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরীর ব্যবস্থা কি হ'ল, কেন এখনও চালু হ'ল না তা বুঝতে পারছি না। অতএব পশ্চিমবাংলায় যে রাজনৈতিক স্থিরতা আসার সঙ্গে সঙ্গে শিল্প স্থাপনের সম্ভাবনা হওয়ার কথা ছিল, তা করতে পশ্চিমবঙ্গ সরকার ব্যর্থ হয়েছে, রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই। সরকার বলেছেন যে, কতকগুলো কটন মিলস নিচ্ছেন। আহমেদপুরে চিনির কল যেটা ১৯৬৪ সালে বন্ধ হয়ে গিয়েছিল, সেই চিনিকল চালাবার জন্য স্থির করেছেন। কিন্তু লক্ষ্য করবেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেদিন মুখ্যমন্ত্রী ঐ চিনির কল পরিদর্শন করলেন তার পরের দিন কাগজে ওখানকার প্রাক্তন ম্যানেজারের একটা স্টেটমেন্ট বেরিয়েছিল চার-পাঁচ কলমের, তাতে তিনি বলছেন, এই কল নেওয়া সরকারের পক্ষে খুব অন্যায়। কেন না, যে সরকারের সময় এই চিনির কল চলছিল, তারা লক্ষ লক্ষ টাকা ঐ ইক্ষু চাষীদের যে দাদন দিয়েছিলেন তার এক পয়সাও আদায় হয় নি। অতএব সরকারকে যদি আবার ঐ চিনির কল চালু করতে হয়, তা হ'লে আবার সরকারী তহবিলের লক্ষ লক্ষ টাকা নষ্ট হবে। সেখানে যে চিনির কল স্থাপন করা হয়েছিল তার পাশাপাশি কত ইক্ষু উৎপাদন হয় কিংবা বাইরে থেকে ইক্ষু আমদানী ক'রে পড়তায় পড়বে কিনা তা চিন্তা না ক'রে সরকার এই যে আহমেদপুর চিনির কল গ্রহণ করছেন এবং গ্রহণ ক'রে বেকারত্ব দূর এবং অর্থনৈতিক উন্নতি করাবার কথা বলছেন সেটা কতদূর সম্ভব হবে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে চিন্তা করতে তাঁদের অনুরোধ করছি। আবার কটন মিলস নেবার কথা বলা হয়েছে. অ্যাট দি ইনস্ট্যান্স অব দি গভর্নমেন্ট তুলোর দাম যদি র‍্যাশনালাইজেশন না হয়, যদি তুলোর দাম বাড়তে থাকে,

অন্য প্রদেশের সঙ্গে আমাদের প্রদেশের তুলোর দাম যদি এক না করা যায়, তা হ'লে যে কটন মিল সরকারী পরিচালনাধীনে নেওয়া হবে, সেই কটন মিলস থেকে উৎপন্ন দ্রব্য মার্কেটের প্রতিযোগিতায় হেরে যাবে এবং সরকারকে প্রতি বছর ভর্তুকি দিতে হবে। অতএব শিল্প স্থাপনের সুষ্ঠু পরিবেশ সৃষ্টি করতে সরকার ব্যর্থ হলেন। যে সরকার ৪০ হাজার চাকুরি দেবার জন্য টারগেট বাড়িয়ে দিয়ে, সেই টারগেটের মধ্যে বেকারদের চাকুরি দিতে অসমর্থ হলেন, সেই সরকারের রাজ্যপালের ভাষণ পশ্চিমবাংলার জনসাধারণের মনে আশার সঞ্চার করতে পারে কিনা, মাননীয় সদস্যদের কাছে আমি আপনার মাধ্যমে এই কথা জিজ্ঞাসা করতে চাই?

আমার দ্বিতীয় বক্তব্য হলো, দ্রব্যমূল্য বৃদ্ধি সম্বন্ধে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন ১৯৭২ সাল থেকে আরম্ভ ক'রে—মার্চ মাস থেকে আরম্ভ ক'রে আজ পর্যন্ত যে হিসাব বেরিয়েছে সেই হিসাবে দেখতে পাবেন নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য শতকরা ৮ থেকে ৯ ভাগ বৃদ্ধি পেয়েছে। চিনির দাম ৩৩% বৃদ্ধি পেয়েছে। চিনি, ডা'ল, তেল, আটা, কাপড় প্রতিটি নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম শুধু বাড়ে নি, এক সপ্তাহের মধ্যে অনেক দাম বেড়ে গিয়েছে। অতএব দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার প্রধান এবং প্রথম দায়িত্ব হ'লো সরকারের এবং তারা সেই দায়িত্ব পালন করতে ব্যর্থ হয়েছেন। যেসব ফাটকাবাজরা এই সব জিনিসপত্রের দাম বাড়াচ্ছে তাদেরও বিচার করতে হবে, এবং সেই ইচ্ছা থাকা দরকার। আমরা কাগজের মাধ্যমে দেখেছি কোথাও হয়ত কেউ ভেজাল তেল বিক্রি করল আর তাকে ধ'রে নিয়ে দড়ি বেঁধে রাস্তায় ঘোরান হ'ল। এটা করা অবশ্যই ঠিক, এতে জনসাধারণের সরকারের প্রতি আস্থা ফিরে আসে। কিন্তু এইসব ছোটখাটো ব্যাপার সরকার দেখছে, হয়ত তার কোন দোষ ছিল না, সে অন্য জায়গা থেকে ভেজাল তেল কিনে নিয়ে আসে এবং বিক্রি করে। সে নিজে ভেজাল দেয় না। কিন্তু যারা ভেজাল দেয় তাদের সরকার শাস্তি দিয়েছে এই রকম দৃষ্টান্ত আমরা খবরের কাগজে দেখতে পাই নি। অতএব দ্রব্যমূল্যে বৃদ্ধি রোধ করতে এই সরকার ব্যর্থ হয়েছে। সেই কারণ রাজ্যপালের ভাষণের মধ্যে থাব। উচিত ছিল যে, মূল্যবৃদ্ধির জন্য পশ্চিমবঙ্গবাসীর দুঃখে আমিও দুঃখী এবং আমার সরকারও দুঃখী।

তৃতীয়তঃ আমরা ভেবেছিলাম যে, শিক্ষা এবং শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য ১৯৭০ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত ছিল সেটা রাজনৈতিক স্থায়িত্বের সঙ্গে সঙ্গে ফিরে আসবে। কিন্তু আজকে কি দেখছি পশ্চিমবঙ্গ সরকারের স্পনসর্ড যে ৫২টি কলেজ সেই স্পনসর্ড কলেজগুলির ৩৭টি কলেজের শিক্ষক-শিক্ষিকারা বার মাসের বেতন এখনও পান নি, ১৪টি ইনস্টলমেন্টে পাচ্ছেন বা ২৮টি ইনস্টলমেন্টে পাবেন। যেখানে সরকার তাদের সমস্ত ডেফিসিট দেন প্রাথমিক স্কুলেরও এই একই অবস্থা। পশ্চিমবঙ্গে যে বেসরকারী কলেজ আছে তার সাত হাজার শিক্ষকের মধ্যে প্রায় তিন হাজার শিক্ষকের বেতন ৮/৯ মাস বাকি। স্কুল-কলেজের কি অবস্থা, এমনও স্কুল আছে যে স্কুলের শিক্ষকরা এক বছরের বেশি বেতন পান নি। সরকার গত অধিবেশনে ঘোষণা করেছিলেন ১৯৭০ সালের ১লা জানুয়ারি পর্যন্ত যে সমস্ত বিদ্যালয় মঞ্জুরী পেয়েছেন তাদের ঘাটতি পূরণের দায়িত্ব সরকার নেবেন। কিন্তু আজ পর্যন্ত সেরকম কোন সরকারী নির্দেশ স্কুলগুলিতে পৌঁছয় নি। সরকারের অর্থ এত নেই যে তাঁরা

[3-00—3-10 p.m.]

সবগুলি নিতে পারেন। কিন্তু যে প্রতিশ্রুতি ১৯৭০ সালের ১লা জানুয়ারি দিয়েছিলেন যে, যেসমস্ত বিদ্যালয় মঞ্জুরী পেয়েছেন তাদের ঘাটতি পূরণের দায়িত্ব সরকার নেবেন, তাও আজ পর্যন্ত তার কিছুই হ'ল না। সরকার বলেন শিক্ষকের দুর্দশা সম্বন্ধে তাঁরা খুব সচেতন এবং তাঁদের যাতে মাইনের ব্যবস্থা মাসের প্রথমে হয় তার জন্য তাঁরা সব ব্যবস্থা করবেন। কিন্তু আজ পর্যন্ত তার কিছুই হয় নি। অনেকেই জানেন যে, অনেক শিক্ষক কর্তব্যে অবহেলা করেন। কিন্তু এমন অনেক শিক্ষক আছেন যাঁরা খেতে পরতে না পেলেও, মাসের মাইনে না পেলেও তাঁরা তাঁদের কর্তব্য ক'রে যাচ্ছেন। যাঁরা কর্তব্য করেন না তাঁদের শাস্তি দিন। কিন্তু যাঁরা কর্তব্য ক'রে চলেছেন তাঁদের কেন বঞ্চিত করছেন? কেন তাঁরা ডেফিসিট বেতন পাবার নির্দেশ পান না? কেন তাঁরা মাসের পর মাস অভুক্ত অবস্থায় থাকবেন? একথা আজ সরকারকে চিন্তা করতে বলব। সেই শিক্ষকদের দুঃখদুর্দশার কথা রাজ্যপালের ভাষণে নেই।

শেষ কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে গ্রমাবাংলার কৃষকদের কথা। সেই কৃষক সমাজ আজ ধ্ঁকছে শুধু তাই নয়, আর কিছুকাল যদি সরকার তাদের উপেক্ষা করেন, তা হ'লে তারা নিশ্চিহ্ন হয়ে যাবে। আপনারা জানেন পশ্চিমবাংলায় কৃষি হচ্ছে প্রধান অর্থনীতি। ৬ই ফেব্রুয়ারি স্টেটস্‌ম্যান পত্রিকায় প্রেস করেস্পন্ডেন্স-এ আমাদের রাজস্বমন্ত্রী যেকথা ঘোষণা তা হচ্ছে সিন্স দি প্রোমালগেশন অব দি এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্ট ইন ১৯৫৫। আজ পর্যন্ত তিনি ৩ লক্ষ ৮০ হাজার একর মাত্র জমি বিলি করেছেন। রাউন্ড ফিগার যদি ৪ লক্ষ ধরেন, তা হ'লে দেখবেন ১২ লক্ষ লোকের মধ্যে সেই জমি বিলি করা হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে আছে ইন পার্সুয়েন্স অব দি সোসালিস্টিক অবজেকটিভ। তাঁরা ল্যান্ড রিফর্মস করেছেন কি রকম সমাজতান্ত্রিক ব্যবস্থা ও আদর্শে অনুপ্রাণিত হয়েছে ৪ লক্ষ একর জমি বিলি করেছেন ১২ লক্ষ ভূমিহীনদের মধ্যে! অর্থাৎ হিসাবে ১ বিঘা ক'রে জমি পড়ে। ভূমিকে যদি সম্পদ সৃষ্টির উপকরণ হিসাবে ধরা হয়, তা হ'লে এক বিঘা জমি পেলে তার সেটা অর্থনৈতিক বুনিয়াদ হতে পারে কিনা সেটা চিন্তা ক'রে দেখবেন। জমি যা ১ বিঘা দিলেন সেই জমি চাষ করার জন্য সরকার কি সাহায্যের ব্যবস্থা করেছেন? আজ চাষী যদি জমি পেল তো সে জল পেল না, সার পেল না। যাও সার পেল তাও ২।৩ গুণ দামে কিনতে হবে এবং তাতেও আবার ভেজাল। কীটনাশক ওষুধের দাম আজ অগ্নিমূল্যে এবং তাতেও পোকা-মাকড় মরছে না—কারণ এতেও ভেজাল হচ্ছে। অতএব যে চাষী পশ্চিমবঙ্গের অর্থনৈতিক বুনিয়াদ সৃষ্টি করছে সেই চাষী আজ সরকারী অব্যবস্থার জন্য দিনের পর দিন মৃত্যুর অবস্থায় এসে পৌঁছাচ্ছে। পশ্চিম বাংলায় সার উৎপাদন হয় না। কিন্তু যেটুকুন সার কেন্দ্রের কাছ থেকে পাওয়া যায় তার বিলি বণ্টনের ব্যবস্থা এমনই যে, সেই সার বাংলাদেশে পাচার হয়ে চলে যাচ্ছে। সেই সার পাচার বন্ধ করতে সরকার অসামর্থ হয়েছেন। এবং আপনারা জানেন আগে সার বিলি হত অনেকগুলি এজেন্টের মাধ্যমে। এতে চাষীরা বিভিন্ন এজেন্টের কাছে গিয়ে দর যাচাই করার সুযোগ পেত এবং প্রতিযোগিতা থাকার জন্য চাষী অনেক কম দামে সার পেত। আজকে সেই সার সেন্ট্রালাইজ করার ফলে ফার্টিলাইজার কর্পোরেশান, মার্কেটিং সোসাইটি, কো-অপারেটিভ সোসাইটি বিভিন্ন মাধ্যমে করার ফলে চাষীর কাছে পৌঁছাচ্ছে না যেটুকু সার কেন্দ্র থেকে বরাদ্দ হিসাবে পাওয়া যাচ্ছে। আমি একটা দৃষ্টান্ত আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের বিবেচনার জন্য এবং অনুসন্ধানের জন্য রাখতে চাই। আমাদের মেদিনীপুর জেলায় আজ থেকে ১৫ দিন আগে কন্টাই রোড ষ্টেশনে চারটি ওয়াগন গিয়েছিল ফার্টিলাইজারের। সেই কন্টাই রোডে বেলদা ব'লে একটা জায়গায় চারজন এজেন্ট পাঁচশো টাকা অ্যাডভান্স দিয়ে ফার্টিলাইজার কর্পোরেশানের কাছে সার চেয়েছে, চারটি ওয়াগনের একটি ওয়াগন কাটা হ'ল, একজন সেই একটি ওয়াগন পেল। অথচ চারজন প্রত্যেকে পাঁচশো টাকা ক'রে অ্যাডভান্স দিয়েছে, তিন জনকে উপেক্ষা ক'রে মাত্র একজনকে দেওয়া হ'ল। তারপর তিনজন গিয়ে যখন বলল, আপনারা মাত্র একজনকে সার দিয়েছেন সমস্ত লোক তার কাছে সারের জন্য গেলে সারের কালোবাজারী হবে, আমরাও পাঁচশো টাকা অ্যাডভান্স দিয়েছি, কিন্তু সার পেলাম না; তখন তাদের বলা হ'ল, সে তো শুধু পাঁচশো টাকা দেয় নি আরো কিছু উপরি দিয়েছে, আপনারা উপরি দিলে সার পাবেন। এরাও আটশো টাকা উপরি দিল, দেওয়ার পর ৪০ মাইল দূরে বালিচক ষ্টেশন থেকে সার আনতে আরম্ভ করল। প্রতিযোগিতামূলক ব্যবসা থাকার জন্য চাষীরা যে সুযোগ পেত আজকে এই অব্যবস্থার জন্য সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনি জানেন এই ফার্টিলাইজারের উপর সেলস ট্যাক্স হয়েছিল বোধ হয় ১৯৬৯ সালে মুখ্যমন্ত্রী অজয় মুখোপাধ্যায় মহাশয়ের আমলে। অনেক প্রভিন্স আছে যেমন তামিলনাড়ু সেখানে ফার্টিলাইজারের উপর কোন সেলস ট্যাক্স নেই। আমাদের পশ্চিমবঙ্গে ফার্টিলাইজারের উপর যে সেলস ট্যাক্স আছে সেটা উঠিয়ে দিয়ে চাষীর সুযোগসুবিধা ক'রে দেওয়া যায় কিনা সেটা সরকারের কাছে বিবেচনা করার জন্য রাখছি। একে পশ্চিমবঙ্গে কৃষকদের নিদারুণ অবস্থা, তার উপর দু'গুণ তিনগুণ ক'রে খাজনা চাষীর উপর চাপান হয়েছে এবং সেই খাজনা আদায় করার জন্য তহশীলদারদের উপর নির্দেশ দেওয়া হয়েছে এবং চাষীরা যে সমস্ত বিভিন্ন প্রকার লোন নিয়েছে সেই সমস্ত লোন আদায় করার জন্য নোটিস গিয়েছে এবং তাদের জমি-জমা ক্রোক করবার কথা বলা হয়েছে। অনেক জায়গায় হাজা, খরা গেছে, সেখানে তহশীলদাররা চাষীদের কাছ থেকে সহজ কিস্তিতে আদায় করছে না। আজকে পশ্চিমবঙ্গে চাষীদের যে দুর্দশা, শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য, ক্রমবর্ধমান বেকারত্বের

যে অবস্থা, দ্রব্যমূল্য বৃদ্ধির যে অবস্থা তাতে পশ্চিমবাংলার মানুষের মনে রাজ্যপালের ভাষণ কোন আশার সঞ্চার করতে পারে নি, অধিকন্তু পশ্চিমবাংলার মানুষ রাজ্যপালের ভাষণে হতাশ হয়েছে। শেষে একটা কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করব, রাজ্যপাল বলেছেন

I fervently believe that given sincerity of purpose and dedication, West Bengal is destined to reach her goals of economic prosperity and a fuller and more meaningful life for all her people.

আমি শেষে এই কথা বলতে চাই

This Government has no sincerity of purpose and dedication. Therefore in this State under this Government it is impossible to have a fuller and a more meaningful life.

এই কথা ব'লে আমি আমার সংশোধনী প্রস্তাব মুভ করছি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-50 p.m.]

**শ্রীসুব্রত মুখার্জী (কাটোয়া)ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর দুদিন ধ'রে চলছে। প্রথম যেদিন আলোচনা হ'ল আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা বক্তৃতা করছিলেন তখন আমার হঠাৎ যেন মনে হ'ল বিধানসভার মধ্যে জ্যোতিবাবুর কণ্ঠস্বর শুনতে পেলাম। তাকিয়ে দেখি এবং মনে পড়ল যে, জ্যোতিবাবু তো বিধানসভায় আসতে পারেন নি, জনগণের দ্বারা ওরা বিতাড়িত হয়েছেন—সেজন্য ওরা কেউ নেই, কিন্তু এসেছেন এখানে বেস্টারউইচ সাহেব, তিমির ভাদুড়ী মহাশয় ওরা বক্তৃতা করছেন। আমি বেশ বুঝতে পারলাম, ওরা ওদেরই মাউথপিস হিসাবে কথা বললেন এবং ওদের ঘুমন্ত বিবেকটা মাঝে মাঝে জেগে উঠছে যে, আমাদের সরকার নাকি ব্যক্তি-স্বাধীনতাকে গণতন্ত্রকে খর্ব করেছেন। এটা ওদের কেবলই মনে হচ্ছে। আমার মনে হয়, তার চেয়ে বড় কথা ওদের পুরানো বন্ধুদের ছেড়ে এসে ওদের মনটা ঠিক এখানে বসছে না। আমি ওদের আশ্বস্ত করছি একটা ব্যাপারে যে, আপনারা অপেক্ষা করুন আপনারা যেমন মাঝপথে রণে ভঙ্গ দিয়ে এখানে এসেছেন, অপেক্ষা করুন, কারণ সংবাদপত্রে দেখলাম, জ্যোতিবাবুরাও আসছেন। ওরা এসে আপনাদের পাশে বসবেন। আমি চাই সেদিন আসুক সেদিন ওরা এসে বিধানসভায় বসবেন। গণতন্ত্র যে আমরা প্রতিষ্ঠা করতে চাইছি তা নিজেরা এসে একবার পরখ ক'রে দেখবেন। বিধানসভায় আপনারা তো নিরাপদে বসে বক্তৃতা শুনছেন এবং অংশ গ্রহণ করছেন, বলুন আপনারা কোন জায়গায় বাধা পেয়েছেন। বেস্টারউইচ সাহেব বলুন, তিমিরবাবু বলুন যে, আপনারা বিধানসভায় আসতে কোন জায়গায় বাধা পেয়েছেন কিনা, আপনারা বিধানসভার সদস্য হিসাবে সব রকম প্রটেকসন পেয়েছেন কিনা, আপনারা সমস্ত রকম প্রিভিলেজ এঞ্জয় করছেন কিনা। আপনারা দাঁড়িয়ে সত্য কথা বলুন যে, ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় যে রাজত্ব কায়েম ছিল তখন আমাদের যারা সদস্য ছিলেন তারা তখন কিভাবে কেমনভাবে বিধানসভায় এসেছিলেন—একথা বলার সাহস যদি আপনাদের থাকে আমরা আপনাদের অভিনন্দন জানাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাচ্ছি আমাদের সরকার গণতন্ত্রকে বজায় রেখেছেন।

**Shri A. H. Besterwitch:** On a point of order I think we are making our speeches on the Governor's Address but I find the honourable member is putting questions to us.

**Mr. Speaker:** He can put question through the Chair and not directly to any member and if he does so there is no harm I think, because you will have that opportunity as Mr. Shish Mohammad will give the reply through me of course.

(At this stage Shri A. H. Besterwitch again rose to speak.)

Mr. Besterwitch, you are a seasoned parliamentarian. If he does not speak in an unparliamentary fashion then there is no harm. He is arguing his case in his own way.

**শ্রীসুব্রত মুখার্জী (কাটোয়া)ঃ** আমি আমার প্রশ্নগুলি ওদের কাছে পেঁছে দিতে চেয়েছিলাম। আমি একথা জানি, ওদের আমি সরাসরি প্রশ্ন করছি না। আমাদের যে সরকার গণতান্ত্রিক সরকার ব্যক্তি-স্বাধীনতা বজায় রাখতে চান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা যদি ও'রা জনতার সামনে স্বীকার করেন, তা হলে আমার মনে হয় ওঁদের লাভ ছাড়া লোকসান হবে না। কারণ একথা স্বীকার যদি করেন, তা হলে আজকে ওদিকে বেঞ্চির দিকে তাকিয়ে যা দেখছি, বেশীর ভাগ আসন ফাঁকা হয়ে আছে, হয়ত এত আসন ফাঁকা থাকবে না, সত্য কথা ও'রা যদি বলতে পারেন, তা হ'লে ওঁদের লাভই হবে। অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণ আমরা যা এখানে পেয়েছি তাতে দেখছি তিনি প্রত্যেক বিষয়ের বাস্তব চিত্র তুলে ধরেছেন। আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যে, আমাদের সরকার যদি কায়েম হয়, আমাদের প্রথম কাজ হচ্ছে পশ্চিমবাংলার মানুষকে সন্ত্রাসের হাত থেকে মুক্তি দেব, আমরা বলেছিলাম আমরা পশ্চিম-বাংলার মানুষের ব্যক্তি-স্বাধীনতাকে রক্ষ কবচের মত রক্ষা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে বিরোধী পক্ষের যে সমস্ত বন্ধুরা গণতন্ত্র খর্ব হয়েছে ব'লে চিৎকার করছেন, তাঁরাই বলুন, তাঁদের অনেকেই হয়ত ১৯৬৭-৭০ সাল পর্যন্ত এই বিধানসভায় ছিলেন, এই ১৯৬৭ থেকে ১৯৭০ সালের মধ্যে কতগুলি খুন হয়েছিল? এই সময়ের মধ্যে কতগুলি বাড়িতে আগুন দেওয়া হয়েছিল, ১৯৬৭-৭০-এর মধ্যে কতগুলি বাড়ি লুট করা হয়েছিল, কতগুলি মাতা সন্তানহারা হয়েছিল? এই ১৯৬৭-৭০ সালের মধ্যে কতগুলি নারী স্বামী-হারার আওযাজ তুলেছিল? ও'রাই বলুন। আমি আশা করি, তাঁরা সামনের দিকে না তাকিয়ে পেছনের দিকে তাকাবেন। আমার মনে হয়, এই শীতাতপনিয়ন্ত্রিত কক্ষে এসে তাদের সাময়িক বিকৃতি ঘটেছে, বিবেকের বিকৃতি হয়েছে। যদি তাঁরা তাঁদের বিবেকের বিকৃতি কাটিযে উঠতে পারেন, তা হ'লে আসল বস্তু তাঁরা বুঝতে পারবেন। অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের সমালোচনা করতে গিয়ে আমাদের বিরোধী পক্ষের বন্ধু প্রদ্যোৎবাবু যে বক্তৃতা করলেন তাতে তিনি বললেন যে, আমাদের সরকার চোরাকারবারী, কালবাজারী দমন করতে চায় না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কালবাজারী এবং চোরাকারবারী দমন করবার জন্য বহু লোককে এই সরকার মিসায় আটক করেছে, আপনি সংবাদপত্রেও লক্ষ্য করেছেন যে, যে সমস্ত চালকলের মালিক লেভি দিয়েছে তাদের গ্রেপ্তার করা হয়েছে। প্রদ্যোৎবাবু নিশ্চয়ই জানেন, আমরা যুবকদের উৎসাহ দিচ্ছি এবং আপনি এটাও লক্ষ্য করেছেন যে, যাতে বিভিন্ন জায়গায় চালের চোরাকারবার না হয় এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের ব্যাপারে ফাটকাবাজী না হয়, তার জন্য আমাদের যুবকরা এবং স্বেচ্ছাসেবকরা লক্ষ্য রাখছে। আমাদের দেশ যদি আমাদেরই দেশ হয়, তবে সমালোচনা করুন, কিন্তু ব্যক্তিগত সমালোচনা না ক'রে আমাদের সঙ্গে হাত মিলিয়ে চোরাকারবার দমন করবার জন্য এগিয়ে আসবেন আশা করি। অধ্যক্ষ মহাশয়, আমাদের লড়াই চোরাকারবারীদের বিরুদ্ধে, তাদের আমরা গ্রেপ্তার করবো, যে দলেই থাকি না কেন, দল আগে না দেশ আগে? এই দেশ যদি আমাদের হয়, আমাদের সঙ্গে হাত মিলান চোরাকারবারীদের দমন করবার জন্য, চোরাকারবারীদের দমন করবার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থাই নিতে হবে। জমিদার, জোতদার এবং চোরাকারবারীদের গ্রেপ্তার করবার জন্য সাজা দেবার জন্য এগিয়ে আসুন। আমি জানি প্রদ্যোৎবাবু যে দল থেকে এসেছেন সেই দলের আস্থা অন্যত্র, তাদের টিকি অন্যত্র বাঁধা আছে। তাই তাঁরা পারবেন না এগিয়ে আসতে হাত মেলাতে। আমাদের জনপ্রিয় সরকার যে খাদ্যনীতি দিয়েছেন, তাকে বানচাল করবার জন্য আমলাতন্ত্রের এক অংশ অসাধু ব্যবসায়ীদের সঙ্গে চক্রান্ত ক'রে চলেছে, বিভিন্ন চালকলগুলির মালিক যে ৫০ ভাগ লেভি দেবার কথা তা না দিয়ে অন্য খাতায় এনট্রি ক'রে বিভিন্ন জায়গায় পাচার করছে।

আজকে যদি খাদ্য আমাদের স্বয়ংসম্পূর্ণ বা স্বয়ম্ভর হতে হয়, স্বাবলম্বী হতে হয়, তা হ'লে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অনুরোধ থাকবে, আমার আবেদন থাকবে, আমাদের সরকার ঐ বিভিন্ন চালকলগুলিকে অবিলম্বে রাষ্ট্রীয়করণের কথা ভাবছেন। আমি আনন্দিত হতাম, আশান্বিত হতাম যদি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দেশের ঐ সমস্ত চালকল-গুলির রাষ্ট্রীয়করণের কথা থাকতো। তা হ'লে নিশ্চয়ই আমরা আশান্বিত হতাম। আমরা আশা করেছিলাম মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আর একটি কথা যদি থাকতো—মাধ্যমিক স্কুলের শিক্ষকদের জন্য যে সেলারি ডেফিসিট স্কীম নিয়ে আসার কথা এই বিধানসভায় বার বার

করে মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয় বলেছেন, সেই সেলারি ডেফিসিট স্কীম সরকার তৈরি করবেন, নিরন্ন শিক্ষকদের মুখে হাসি ফোটাবার ব্যবস্থা হবে। এই কথা শুনতে পারলে খুসী ও আনন্দিত হতাম। যেভাবে আমাদের সরকার জনসাধারণের মনে আশা-আকাঙ্ক্ষা ও উৎসাহের সৃষ্টি করছেন, আমি আশা করি, পশ্চিমবঙ্গের মানুষ বলিষ্ঠভাবে দাঁড়িয়ে বলতে পারবে, আমাদের সরকার কাজ করতে চায়। তা হ'লে জয় আমাদের নিশ্চয়ই হবে—জয় আমাদের সুনিশ্চিত।

(At the stage the House was adjourned for 20 minutes.)

(After adjournment.)

[3-50—4-00 p.m.]

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, I find that the Treasury Bench is empty, not even a Minister of State is in the House.

**Mr. Speaker:** I am sending information to them.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার গত অধিবেশনে একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আমি বলেছিলাম সকল সভ্যের বিভিন্ন টেলিগ্রাম, চিঠি যা আসে তা এখানে একটা টেবিলে স্তূপীকৃত থাকে। এর জন্য আমরা অনেক সময় জরুরী চিঠিপত্র পাই না। আপনি গতবারে বিধানসভায় আশ্বাস দিয়েছিলেন আলাদা ব্যবস্থা করবেন এবং দেখবেন যে, চিঠি যেন খোয়া না যায় এবং সকল সভ্য যাতে তাঁর নিজ নিজ চিঠিপত্র পান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখনও পর্যন্ত সে ব্যবস্থা অবলম্বন করা হয় নি। আপনার দৃষ্টি সেদিকে আকর্ষণ করছি।

**Mr. Speaker:** Mr. Banerjee, please meet me later on in my chamber. I will discuss the matter with you.

**শ্রীমতী ইলা মিত্রঃ** একজন মিনিস্টারও এখানে নেই। অন্ততঃ একজন মন্ত্রী আসুন তারপর আরম্ভ হবে।

**Mr. Speaker:** Now I find that the Minister is here. I now call upon Shri Somnath Lahiri to speak.

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** শ্রীযুক্ত অধ্যক্ষ মহাশয়, গত আগস্ট মাসের মাঝামাঝি এই বিধানসভার অধিবেশন মুলতুবী হয়েছিল। আজ প্রায় ফেব্রুয়ারির মাঝামাঝি এই বিধানসভার অধিবেশন বসলো। আমার মনে হয়, এর অনেক আগে নভেম্বর মাস নাগাত বিধানসভার অধিবেশন ডাকা উচিত ছিল। কারণ গতবারে খরাজনিত পরিস্থিতির ফলে খাদ্যসংগ্রহ নীতি অত্যন্ত জরুরী হয়ে দাঁড়িয়েছে। এই অবস্থায় সরকারের নীতিনির্ধারণ করার আগে বিধানসভার সদস্যদের মতামত গ্রহণ করা অত্যন্ত প্রয়োজন ছিল। গভর্নরের বক্তৃতায় ডেমোক্রোসী প্রসারিত করার এবং তাকে রক্ষা করার কথা শুনলাম। কিন্তু বিধানসভার মামুলী যে অধিকার তাই যদি রক্ষিত না হয়—এমন একটা খাদ্য নীতির মত প্রয়োজনীয় নীতিতে যদি বিধানসভার সদস্যরা সময়মত আলোচনা করবার সুযোগ না পায়, তা হ'লে গণতন্ত্র কিভাবে রক্ষিত হবে বা প্রসারিত হবে তা বলা খুবই কঠিন। তারপর দেখলাম গত নভেম্বর থেকে এই ফেব্রুয়ারি পর্যন্ত এই সময়ের মধ্যে প্রায় দশটি অর্ডিন্যান্স জারী করা হয়েছে যার মধ্যে দু'টি হয়েছে এই অধিবেশন বসবার মাত্র ১০।১২ দিন আগে। আমার মনে হয়, অর্ডিন্যান্সের উদ্দেশ্য কেন বললেই তা না। যেখানে বিধানসভার অধিবেশন হতে চলেছে ১০।১২ দিনের মধ্যে সেখানে সরকারের উচিত ছিল আর একটু অপেক্ষা করার। এতে বিধানসভার সদস্যদের অধিকার কিছুটা ক্ষুণ্ণ হয়েছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। যা হোক, বিধানসভা যখন বসেছে দেরি হ'লেও তখন নবাগত আমাদের বৈপ্লবিক সমাজতান্ত্রিক বন্ধুরা যাঁরা এসেছেন তাঁদের

আমি সাদর অভ্যর্থনা জানাই। বিশেষ ক'রে এই কারণে যে, তাঁদের দল সি পি এম দলের মাতব্বরী থেকে কিছুটা স্বতন্ত্রতা রক্ষা করতে পেরেছেন। আমি বিশ্বাস করি যে, ঐ দলের ঝাড়গ্রাম গ্রামে নিহত শহীদদের কথা মনে রাখলে তাদের স্বতন্ত্রতা রক্ষা করার কাজ আরও ভাল পথে অগ্রসর হবে। আজকে দেখুন সি পি এম-এর কি দুরবস্থা—বিজু পট্টনায়ক তাদের নেতা হতে চলেছে এবং বিজু পট্টনায়ক থেকে সিং দেও, তারপর বোধ হয় পিলু মোদি যিনি ভুট্টোর দোসর তিনিও নাকি তাদের নেতা হ'লে আপত্তি নাই। শেষ পর্যন্ত সংগঠনপন্থী কামরাজকেও নিয়ে তাদের মনস্কামনা পূর্ণ হবে এই আশা তারা করছেন। তাদের ক্ষুদ্র স্বার্থের জন্য তাদের সংগে আজকে তারা হাত মেলাতে চলেছেন চোখের সামনে। আশা করি আর এস পি বন্ধুরা সে জিনিস লক্ষ্য করবেন।

এখন আমাদেব রাজনীতির আকাশে এটা একটা লক্ষণীয় বস্তু যে তথাকথিত বিপ্লবীদের দক্ষিণপন্থী ঝোঁক এবং আবার একটি নতুনভাবে দক্ষিণপন্থী—মোর্চের উপর গ্রান্ড অ্যালায়েন্স গঠনের চেষ্টা যে শুরু হচ্ছে তার মোকাবিলা যদি আমাদের প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চাকে করতে হয়, তা হ'লে আমাদের সরকার কতখানি দৃঢ় পদে এবং কতখানি আগ্রহের সংগে প্রগতিশীল নীতিগুলি গ্রহণ করবেন এবং রূপ দেবেন তারই উপর নির্ভর করছে, সেই গ্রান্ড অ্যালায়েন্সের যে নতুন স্বপ্ন, সেই স্বপ্ন আমরা স্বপ্নে থাকতে দেব কিনা এবং সেই স্বপ্ন ভেংগে যাবার অবস্থায় পৌঁছাবে কিনা। কিন্তু আমি দুঃখের সংগে বলতে বাধ্য হচ্ছি যে, গভর্নরের বক্তৃতা থেকে সেই আশা খুব বেশী আমরা পেলাম না। প্রথমেই ধরুন শিল্প। এই শিল্প আমাদের পশ্চিমবাংলার একটা প্রধান বিষয়। একচেটিয়া বৃহৎ পুঁজি পশ্চিমবাংলার টুঁটি টিপে রেখেছেন, আমরা সবাই সেটা জানি। সারা ভারতে যে একচেটিয়া পুঁজি আছে তার দশ আনা এই পশ্চিমবাংলায় আছে এবং তার মধ্যমণি হলেন বিড়লা পরিবার এবং তাদেরকে এক হিসাবে পশ্চিমবাংলার রাজাও বলতে পারেন অনেকখানি পরিমাণে। এই একচেটিয়া বৃহৎ পুঁজি পশ্চিমবাংলাকে নিজেদেব কব্জার মধ্যে অনেকখানি পরিমাণে রেখেছে। সেই পুঁজিকে দূর কবার জন্য, তাকে খর্ব কবার জন্য আমাদের কংগ্রেসের ভিতরও আন্দোলন আছে সেটা আমরা দেখেছি। আমাদের কলকাতার কংগ্রেস লক্ষ্মী বসু প্রভৃতির নেতৃত্বে কিছুদিন আগে দেখলাম তারা বেকারবিরোধী অভিযান করলেন এবং তাতে একটি প্রধান শ্লোগান ছিল বিড়লার সম্পত্তি জাতীয়করণ করা অর্থাৎ এই পুঁজি খর্ব না কবলে যে পশ্চিমবাংলার মুক্তি আসবে না সেই উপলব্ধিও কংগ্রেসের মধ্যে আছে। আমি আরো দেখেছি, কংগ্রেস সভাপতি ডঃ শংকরদয়াল শর্মা এই জানুয়ারি মাসেই বলেছেন, একচেটিয়া ব্যবসা সাংঘাতিক-ভাবে বেড়ে গেছে, একচেটিয়া ব্যবসা এবং সমাজতন্ত্র এক সংগে চলে না এবং এক সংগে চলতে পারে না। কংগ্রেস সভাপতি আরো বলেন, একচেটিয়া ব্যবসা যখন বেড়ে চলেছে তখন গণতন্ত্র ও সমাজতন্ত্র নিরাপদ এই কথা মনে কবা চলে না। শুধু পশ্চিমবাংলাব অর্থনীতি অগ্রসর হবার জন্য একচেটিয়া পুঁজির কব্জা ভেংগে দিতে হবে, তাই নয়—কংগ্রেস সভাপতির মনে গণতন্ত্র নিরাপদ নয়, যদি না একচেটিয়া বৃহৎ পুঁজির কব্জা ভাঙ্গা যায়। কিন্তু আমি দুঃখের সংগে বলতে বাধ্য হচ্ছি যে, আমাদের পশ্চিমবাংলা সরকার যে নীতি গ্রহণ করেছেন তাতে এই বিষয়ে বিশেষ কিছু আগ্রহের পরিচয় পাওয়া যায় না। পশ্চিমবাংলায় শিল্প ইত্যাদি কিছু কিছু গঠন হয়েছে। কিন্তু একচেটিয়া পুঁজির যে প্রধান মাতব্বর পশ্চিমবাংলায়, সেই বিড়লা-গোষ্ঠীর গায়ে হাতটি পর্যন্ত দেওয়া হয় নি। আমাদের মুখ্যমন্ত্রী যিনি এখানকার সরকারী নীতির অন্যতম প্রধান নিয়ন্ত্রা এবং যাঁর নেতৃত্বাধীনে ক্যাবিনেটের পরামর্শে সম্ভবতঃ গভর্নরের বক্তৃতা তৈরি হয়েছে, স্বভাবতঃই তার মধ্যে একচেটিয়া পুঁজির বিরুদ্ধে বিশেষ কিছু উল্লেখ আমরা পাই নি। সেখান মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় কি বলেছেন যে একচেটিয়া পুঁজি সম্বন্ধে কংগ্রেসী যুবকরা ঝান্ডা নিয়ে এগিয়ে গেছে তার বিরুদ্ধে যেখানে কংগ্রেস সভাপতি সাংঘাতিক বিপদ ব'লে অভিহিত করেছেন গণতন্ত্রের কাছে সেখানে আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় বলেছেন:

A definite and clear decision had to be taken whether or not the monopoly houses in West Bengal should be allowed to expand when two such large houses of the country existed in this State.

[4-00—4-10 p.m.]

ইন আওয়ার ভিউ মানে গভর্নমেন্টের ভিউ,

Industrial expansion, increasing production and exployment for the jobless will be easier if the large houses are allowed to expand.

অর্থাৎ কংগ্রেসের ভেতরকার এই যৌবনের অভিব্যক্তি কংগ্রেস সভাপতির এই অভিব্যক্তি তা সত্ত্বেও আমাদের মুখ্যমন্ত্রী চান এখানে বিড়লাদের সাম্রাজ্য আরো বিস্তার লাভ করুক, তাদের ব্যবসা বাড়াতে দিতে হবে। এর আগে যুক্তফ্রন্টের আমলে দেখেছিলাম যে সি পি এম নামক বিপ্লবী দলের নেতারা বিড়লার সঙ্গে একটা চুক্তি করেছিলেন এইভাবে যে, আমাদের ইউনিয়নগুলি করতে দাও, তোমাদের আমরা ঘাঁটাবো না। আজকে অবাক হয়ে দেখছি হিন্দ মোটরে শ্রমিকরা ধর্মঘট করেছে লে-অফের বিরুদ্ধে আর বিপ্লবী সি পি এম নেতারা তাদের শ্রমিকদের কারখানায় ঢোকাচ্ছেন সেই ধর্মঘট ভাঙ্গবার জন্য আর পুলিসের সাহায্য প্রার্থনা করছেন যাতে দালালদের ভেতরে ঢোকানো যায়। বিড়লাদের সৌভাগ্য বলতে হবে। তারা সি পি এম-এর সমর্থন পাচ্ছেন আবার সিদ্ধার্থবাবুরও সমর্থন পাচ্ছেন। তিনি বলেন, বিড়লাদের ব্যবসা এক্সপান্ড করতে না দিলে আমাদের আর উন্নতি নেই। এখন যদি কেউ একথা বলেন যে, একচেটিয়া পুঁজির অগ্রসর করতে হবে এবং তার উপর নির্ভর করছে আমাদের অগ্রগতি, তাঁকে– সেই রকম মানুষকে—আজকে বুর্জোয়ার লিডার বলা হয়ে থাকে। কাজেই সিদ্ধার্থবাবুকে বুর্জোয়া লিডার বললে তাতে উষ্মার কারণ দেখি না। যদিও ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর প্রথম বক্তৃতা করতে উঠে শ্রীকুমারদীপ্ত সেনগুপ্ত মহাশয় দেখলাম খুব চটেছেন এইজন্য যে সিদ্ধার্থবাবুকে বুর্জোয়া লিডার বলা হয়েছে, তিনি নাকি পিপলস লিডার। অবশ্য বুর্জোয়া লিডার হ'লেও পিপলস লিডার হতে পারেন। আরো চটেছেন দেখলাম শ্রীযুক্তা পূরবী মুখার্জী, যিনি এক সময় এই রাজ্যের মন্ত্রীও ছিলেন, এখন কংগ্রেসের সেক্রেটারী। তিনি বিরাট বক্তৃতা দিয়ে বলেছেন ডাঙ্গেকে মাফ চাইতে হবে, তা না হলে আমরা কংগ্রেস কমিউনিস্ট অ্যালায়েন্স ভেঙ্গে দেব। জানো না, সিদ্ধার্থশঙ্কর রায় কি প্রচণ্ড লোক? জানো না কোন মানুষ তাঁর দাদামহাশয়, কোন্ বংশে তাঁর জন্ম? তাঁকে বুর্জোয়া লিডার বলার ধৃষ্টতা ডাঙ্গে সাহেব দেখিয়েছেন, কাজেই এর কোন ক্ষমা নেই। অবশ্য আমার ঐ দাদামহাশয় কথাটা শুনে একটু হাসি পেল। দাদামহাশয়ের পরিচয়ে যদি সিদ্ধার্থবাবুকে পরিচিত হতে হয়, তা হ'লে আর বলার কিছু নেই। এই প্রসঙ্গে একটা গল্প মনে পড়লো, সেটা হচ্ছে, একটা ছেলে চাকরির দরখাস্ত করেছিল, তাতে লিখেছিল;

Sir, as regards my qualifications, I beg to state that my father's handwriting was very good.

এমনি ধারায় দাদামহাশয়ের পরিচয়ে সিদ্ধার্থবাবুকে দাঁড়াতে হবে পূরবীদেবীর মতে তা আমরা বিশ্বাস করি না, তিনি তাঁর নিজের পরিচয়েই দাঁড়াবেন। যে পরিচয় একচেটিয়া পুঁজি সম্পর্কে পেলাম সেটা বুর্জোয়া লিডার-এর পরিচয়। এখন এই প্রসঙ্গে পূরবী দেবী থেকে আরম্ভ করে কেউ কেউ বলছেন ভেঙ্গে যাবে কিন্তু আমার মনে হয় জিনিসটা এত সহজ নয়। কাকে কি বলা হয়েছে –কংগ্রেসের অনুগ্রহে সি পি আই অ্যালায়েন্সে আসে নি বা কংগ্রেসও সি পি আই-এর অনুগ্রহে আসে নি, কোন দলই কারুর অনুগ্রহে আসে নি, উভয়ের প্রয়োজনে সি পি আই এবং কংগ্রেস পিপলস ডেমোক্রাটিক অ্যালায়েন্স পশ্চিমবঙ্গে গঠিত হয়েছে। তার প্রয়োজন উভয় পক্ষেরই ছিল। যে প্রয়োজনের কিছু কিছু কথা আমি এখানে স্মরণ করতে পারি যে, দক্ষিণপন্থী গ্র্যান্ড অ্যালায়েন্স তৈরি হয়েছিল তার বিরুদ্ধে একসঙ্গে দাঁড়ানোর প্রয়োজন হয়েছিল দেশের স্বার্থে। কেন মনে করেছি? বাংলাদেশের সংগ্রাম এবং তার পরবর্তী অবস্থায় তার মোকাবিলা করার জন্য দুইজনের একসঙ্গে দাঁড়ান প্রয়োজন এটা উভয়েই বোধ করেছিলাম। আমেরিকান সাম্রাজ্যবাদের ভূমিকার মধ্যে সভিয়েতের যে উপলব্ধি দুরকে নিকটতর করেছিল, এমন অনেক ঘটনা ঘটেছিল যার মধ্যে দিয়ে এই অ্যালায়েন্স গঠিত হয়েছিল। কাজেই এই অ্যালায়েন্স-এর কোন কথা বা কারো পছন্দ হ'ল না তার উপর নির্ভর করে না, অ্যালায়েন্স নির্ভর করে উভয়ের কাছে উভয়ের প্রয়োজন আছে কি নেই। ভবিষ্যতে কি হবে জানি না তবে আমার মনে হয় এই মুহূর্তে অ্যালায়েন্স থাকবে কি থাকবে না, বা কতখানি পরিমাণ থাকবে তা নির্ভর করবে অ্যালায়েন্স-এর যে ভিত্তি ছিল, যে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী

যে কথা আমি আগে বলেছি, তার সঙ্গে তাকে প্রত্যক্ষ রূপ দিয়ে আমাদের পশ্চিমবঙ্গে যে ১৭ দফা কর্মসূচী তৈরি হয়েছিল সেই ভিত্তি পূরণ করবার দিকে সরকার যদি দৃঢ়পদক্ষেপে অগ্রসর হতে পারে, তা হ'লে অ্যালায়েন্স থাকবে, যদি অগ্রসর হতে না পারে, তা হ'লে অ্যালায়েন্স ক্ষুণ্ণ হতে থাকবে। সুতরাং তার জন্য উষ্মা বা ভয় দেখাবার প্রয়োজন নেই। আমরা কমিউনিস্ট পার্টি যখন বুঝবো যে কিছু কিছু আশংকা দেখা দিতে আরম্ভ করেছে, যার উদাহরণ আমি দিলাম, একচেটিয়া পুঁজি সম্বন্ধে, বৃহৎ পুঁজি সম্বন্ধে ১৭ দফা কর্মসূচিতে পরিষ্কারভাবে লেখা ছিল। সে সম্পর্কে যদি সরকারের দৃষ্টিভঙ্গী এই হয় যা সিদ্ধার্থবাবুর দৃষ্টিভঙ্গী, তা হ'লে স্বভাবতঃই সেই অ্যালায়েন্স সম্বন্ধে সন্দেহ জাগবে, মৌলিক কারণেই সন্দেহ জাগবে। কে কোথায় গরম কথা বললো কি না বললো সেটা তুচ্ছ ব্যাপার। আজকে নূতন যে পরিস্থিতি সৃষ্টি হওয়ার আশংকা দেখা দিয়েছে, সেকথা আমি গোড়ায় উল্লেখ করেছি, আর একটা নূতন ধরনের দক্ষিণপন্থী গ্র্যান্ড আলায়েন্স যাতে নামকরা দক্ষিণপন্থীরা আছেন আবার বে-নামী তথাকথিত বিপ্লবী দক্ষিণপন্থীরা ঢোকবার রাস্তা খুঁজছেন ও নূতন দক্ষিণপন্থী গ্র্যান্ড অ্যালায়েন্স গঠনের চেষ্টা চলছে, স্বভাবতঃই কংগ্রেস ও সি পি আই উভয়েই উপলব্ধি করবে যে, আমাদের এর মোকাবিলা করতে হবে। এবং মোকাবিলা করতে হ'লে আমাদের একসঙ্গে থাকা পরস্পরের স্বার্থের পক্ষে অনুকূল। সুতরাং সেই অবস্থায় মোর্চা হয়ত থাকবে, কিন্তু সেই মোর্চা থাকবে কিনা, সেই মোর্চা ঐ নূতন আসন্ন যে গ্র্যান্ড অ্যালায়েন্স-এর ইঙ্গিত দেখতে পাচ্ছি তার বিরুদ্ধে জনসাধারণের মনে তার আসন রাখতে পাববে কিনা তা নির্ভর করবে সেই ১৭ দফা কর্মসূচি। এবং তার বাইরে প্রগতিশীল কর্মসূচি কি আছে সেগুলি পূর্ণ করার জন্য দৃঢ়পদে অগ্রসর হচ্ছি কিনা তার উপর সে বিষয়ে কিছু কিছু সন্দেহ জাগতে আরম্ভ করেছে। আমি গভর্নরের বক্তৃতায় দেখেছি, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের একটা কৃতিত্ব, সেটা হচ্ছে বন্ধ এবং অসুস্থ কলকারখানা কিছু কিছু নিয়ে নেওয়া হচ্ছে এবং শ্রমিক কর্মচারিদের কর্মসংস্থান ও কর্মরক্ষার ব্যবস্থা হয়েছে। যেটুকু হয়েছে নিশ্চয়ই তার জন্য প্রশংসা পাবার যোগ্য, আমিও প্রশংসা করি, সাধারণ মানুষও প্রশংসা করে কিন্তু তার ফল সম্বন্ধে আমাদের যেন অতিরিক্ত ধারণা না হয়। আমি একটা বিজ্ঞাপন দেখেছিলাম সেটা পশ্চিমবঙ্গ লেবার ডাইরেক্টোরেট থেকে দেওয়া হয়েছে অমৃতবাজার পত্রিকায় নভেম্বর মাসে—তাতে দেওয়া আছে—২০এ মার্চ ১৯৭২ সালের মার্চ মাস থেকে ৩০এ নভেম্বর ১৯৭২ সালের, নভেম্বর পর্যন্ত এই সময়ের মধ্যে যে সংখ্যায় লোক পুনরায় কর্মে নিযুক্ত হয়েছে এই বন্ধ বা অসুস্থ কলকারখানা চালু হবার ফলে তার মধ্যে এই তারিখের আগে যেসমস্ত কলকারখানা বন্ধ হয়েছিল তারও সেগুলি চালুও হয়েছে তার মোট সংখ্যা গভর্নমেন্ট-এর লেবার ডাইরেক্টোরেট-এর হিসাব অনুসারে মার্চ, এপ্রিল, মে, জুন, জুলাই, অগাস্ট, সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর পর্যন্ত ১৩ হাজার ৯ শত ৩৯ জন। আর ঐ সময়ের মধ্যে নূতন

[4-10—4-20 p.m.]

ক'রে যে কলকারখানা বন্ধ হয়েছে এবং তার ফলে যে লোক ছাঁটাই হয়েছে তার সংখ্যা হচ্ছে ৭ হাজার ৫ শত জন। অর্থাৎ ৯ মাসে মোট ৬ হাজার ৪ শত ১৩ জনকে আমরা এই বন্ধ কারখানা খুলে আবার কর্মের সুযোগ দিতে পেরেছি। ভাল কথা, চেষ্টা করা হয়েছে, এবং পেরেছি মানুষ ধন্যবাদ দেবে, কিন্তু যদি তাকে এমন ভাবে ফুলিয়ে-ফাঁপিয়ে দেখি, একটা বিরাট কৃতিত্ব ব'লে মনে করি, যদি মনে করি এই প্রায় মেরে এনেছি, তা হ'লে ভুল হবে। কিছু বাকী রয়েছে আমরা সেই কর্ম যেদিন পূর্ণ করতে পারবো সেদিন আমাদের মনে তারিফ করবার সময় আসবে, আজকে আসে নি। সিক চা-বাগান নেওয়া হবে বলা হয়েছে। ভাল কথা, তাতে কিছু লোকের কাজ হবে। কিন্তু এই যে সিক অ্যান্ড ক্লোজড ইন্ডাস্ট্রিজ নেওয়া হচ্ছে সেগুলি চলছে কিভাবে,? বেশীর ভাগই গভর্নমেন্ট কিছু টাকা তাদের মধ্যে দিচ্ছেন ইনস্টিটিউশন থেকে ধার করে দিচ্ছেন এবং সেই টাকায় সেগুলি চলছে। সেগুলি ভায়েবল্ হবে কিনা—মালিকরা যে অবস্থায় রেখে গেছে তা থেকে বেরিয়ে আসতে পারবে কিনা, দু'একটা ক্ষেত্র ছাড়া সেটা পরিষ্কার ভাবে বলা যায় না। সুতরাং আমি এটা বুঝতে পারি না যে, আমাদের সরকারকে শুধু সিক অ্যান্ড ক্লোজড মিলস-কে নিতে হবে কেন। আমরা যদি চা-বাগান নিই, তা হ'লে যেগুলি খারাপ সেগুলিতে ছাঁটাই হবার আশঙ্কা আছে সঙ্গে সঙ্গে

যেগুলি চালু আছে সেগুলিও নেব না কেন? তা হ'লে আমাদের প্রোডাকশান-ইবা হবে কোথা থেকে, ওখানে আর কাজই বা করবো কি ক'রে? শুধু সরকারের নীতির সঙ্গে গভর্নরের বক্তব্যের মধ্যে কোন প্রভেদ বিশেষ কিছু খুঁজে পেলাম না। তা হ'লে অনেক ক্ষেত্রে দেখা যাবে যে, সরকার টাকা দিলেন, সেই টাকা একটা দফায় দেবেন, দুটো দফায় দেবেন এবং যখন সেটা ফুরিয়ে যাবে তখন সেটা বন্ধ হয়ে যাবে। অবশ্য এটা আপাতত মন্দের ভাল। লোকগুলিকে ডোল দেবার মত যদি এতে লোকগুলি জীবিকা অর্জন করতে পারে তার জন্য আপত্তির কোন কারণ নেই। কিন্তু দাঁড়াতে হ'লে চালু শিল্পকেও নিতে হবে, যে শিল্প বৃহৎ পুঁজিপতি গোষ্ঠীর হাতে আছে। তবেই আমরা দুটোকে মিলিয়ে দাঁড় করাতে পারবো এবং উৎপাদনের সম্ভাবনা থাকবে। আর কোন উল্লেখ আমরা পেলাম না। পরিকল্পনার কাজে শ্রমিকদের নিয়ে আসতে হবে, কর্মচারীদের আনতে হবে, টেকনিসিয়ানদের আনতে হবে, তবেই সেটা নূতনভাবে চালনা করা সম্ভব হবে। শুধু সরকারী চাকুরি দিয়ে মানুষের বেকারি দূর করা যাবে না। হয়ত তারা কিছুটা উপকৃত হবে, তবে সেই উপকার খুবই সীমাবদ্ধ। কিন্তু তাও যেভাবে জিনিসটা আরম্ভ হয়েছে আপনারা বাইরের মানুষের কাছে জিজ্ঞাসা করুন। এই ১৭ হাজার আর ১০ হাজার এটা গোড়ায় ছিল না। গোড়ায় মানুষ আশা করেছিল এমন একটা কাণ্ড হবে যাতে আমরা উপকৃত হবো। এখন প্রায় স্ক্যান্ডেল এ পরিণত হচ্ছে। কারণ মাসের পর মাস যাচ্ছে তারা চাকরি পাচ্ছেন না। তা ছাড়া যেভাবে সেই চাকরিতে নির্বাচন করবার পদ্ধতি হবে ব'লে কাগজে বেরিয়েছে কয়েকজন কংগ্রেস এম এল এ ঠিক করবেন, তাতে মানুষের মনে সন্দেহ হচ্ছে যে, আমরা যারা সাধারণ যুবক, যারা কংগ্রেস বা কোন দলভুক্ত নয় তারা ভাবতে শুরু করেছে যে, তারা কাজ পাবে না। আর এখন ১৭ হাজার অ্যাট অল হবে কিনা সে সম্বন্ধেও সন্দেহ উপস্থিত হয়েছে। শুনতে পাচ্ছি কংগ্রেসের অনেক বন্ধু কাগজে লিখেছেন যে আমলারা ভুল বুঝিয়েছিল, ১৭ হাজার বোধ হয় হবে না। আর শিবির কর্মচারীদেরও ১৭ হাজারের মধ্যে নেওয়া হবে কথা হয়েছিল। আজকে শিবির কর্মচারীদের দেখছি জেলে পাঠানো হচ্ছে। তারা রাস্তায় বসে দাবির জন্য সত্যাগ্রহ করছে আর জেলে চলে যাচ্ছে। আন-এমপ্লয়মেন্ট প্রবলেম সম্বন্ধে জয়নাল সাহেব না—কে আমার ঠিক মনে নেই, বলেছিলেন যে, চাকরি দিয়ে বেকারি দূর করা যাবে না, কুটির-শিল্প গড়ে বেকারি দূর করতে হবে। ভাল কুটির শিল্প যদি গড়ে তোলা যায়, তা হলে তাতে কিছু লোকের জীবনধারণের ব্যবস্থা হবে। কিন্তু এই কুটির শিল্প সম্বন্ধে জয়নাল আবেদিন সাহেব কি বলেছেন শুনুন। ৭ই জানুয়ারির 'স্টেটসম্যান' কাগজে জয়নাল সাহেব বলেছেন

Shares the view that prospect of small scale and cottage industry is anything but bright. He has said that of the present budgetary provisions of about 3 crores only about 1 crore is left for development projects, the rest being eaten up by the establishment and other causes.

তা হ'লে যেখানে এস্টাব্লিসমেন্টের এই দাপট এবং এই খরচ সেখানে কতখানি কি ব্যবস্থা করবেন? এখানে দুটো মুস্কিল, ১নং একচেটিয়া পুঁজিকে খর্ব করার আগ্রহ দেখি না। ২নং হ'লো এস্টাব্লিসমেন্টে দাঁড়িয়ে আছে সেই পুরোন সাম্রাজ্যবাদী মনোভাব, যে কথা বিক্রম সিং নাহার মহাশয় উল্লেখ করেছেন। তার প্রতি আমাদের এত মমতা কেন কেন তাকে জিইয়ে রাখা হয়েছে, কেন তাকে ভেঙ্গে গুঁড়িয়ে দেওয়া হচ্ছে না? এটা আমরা বুঝতে পারছি না অথচ তার দাপট কি রকম বেড়েছে দেখুন, সেচমন্ত্রী শ্রীআবু বরকত আতাউর গনী খান চৌধুরী তিনি ১৩ই ফেব্রুয়ারি আনন্দবাজার পত্রিকায় অভিযোগ করেছেন, প্রায় ৩/৪ মাস আগে ৪ কোটি ৫০ লক্ষ টাকা ব্যয়ে মহানন্দা মাস্টার প্ল্যান-এর কাজ শুরু করার আগে কলকাতায় ও মালদহের ইঞ্জিনীয়ারদের সঙ্গে বৈঠক করেছি। তাঁদের নির্দেশ দেওয়া হয়েছিল, ঐ সাড়ে চার কোটি টাকার কাজ সবই ডিপার্টমেন্টাল হবে (বিভাগীয় তত্ত্বাবধানে)। উদ্দেশ্য ছিল মালদহ জেলার জি আর টি আর-এর কাজ বন্ধ ক'রে দিয়ে ওই কাজে দিনমজুরের ভিত্তিতে অন্তত ৩০ হাজার লোকের কর্মসংস্থান করা। কিন্তু দুর্ভাগ্য এক শ্রেণীর ইঞ্জিনিয়ার এমন চাপ সৃষ্টি করলেন যে, আমি তাঁদের কাছে হেরে গেলাম (আমি মানে গনী চৌধুরী সাহেব)।' তার পর বরকত চৌধুরী সাহেব আবার বলেছেন, ইঞ্জিনিয়ারদের নির্দেশ দেওয়া হয়েছিল হরিশ্চন্দ্রপুরে অস্থায়ী শিবির ক'রে সেখানে থেকে ইঞ্জিনিয়ারগণ কাজের তদারকি করবেন। তাঁদের জন্য তাঁবু, টিউবওয়েল ও রেশনের ব্যবস্থা করা হ'ল। ইঞ্জিনিয়ারগণ তা অস্বীকার

ক'রে মালদহে থাকতে চাইলেন। আমি আপত্তি জানালাম। ফল হ'ল না। এই হলো একটা ছবি। দ্বিতীয় ছবি হলো, আপনারা জানেন কর্পোরেশনে স্ট্রাইক হ'লো সেবার, মন্ত্রী দাবি মেনে নিয়েছিলেন এবং অনুমোদন করেছিলেন। চিঠি গেল এডমিনিস্ট্রেটরের কাছে, কিন্তু এডমিনিস্ট্রেটরের চিঠি ফেরত পাঠালেন। দেখুন কি স্পর্দ্ধা। একটা সামান্য আই এ এস, তাও পাশ করা আই এ এস নয়, নমিনেটেড আই এ এস, তার স্পর্দ্ধা। এক জন মিনিস্টারের চিঠি ফেরত পাঠিয়ে দিল। পরে বলল কিনা সিদ্ধার্থবাবু আমাকে বলেছেন। যদি বলেও থাকেন, তা হ'লে কি তিনি জেনে শুনে এক জন সামান্য আমলার কাছে এক জন মন্ত্রীকে অপমানিত হতে দেখলেন?

[4-20—4-30 p.m.]

কাজেই এই আমলাতান্ত্রিক ব্যবস্থা পুরোমাত্রায় চালু আছে এবং যদি এরকম থাকে, তা হ'লে প্রগতির বিশেষ আশা নেই। আরও এরকম উদাহরণ আছে কিন্তু অত দেখার সময় আমার নেই। তৃতীয় প্রব্লেম হল মূল্য বৃদ্ধি। সকলেই বলেছেন কত বেড়েছে বলে সেসবের মধ্যে আমি আর যাচ্ছি না। আমি শুধু একটা উদাহরণ দেব যে, সুতীর কাপড়ের দাম বেড়েছে তা আপনারা জানেন তুলোর দাম কমে গেছে ২৯৷০। এটা একটা হবুচন্দ্রের দেশ—যেখানে তুলোর দাম কমে, সেখানে কাপড়ের দাম বাড়ে। জয়নাল সাহেব কালকে বললেন, আমাদের গণতন্ত্রের দেশ, ডিক্টেটরশীপ নয়। কাজেই আবেদীন সাহেবের গণতন্ত্রে তুলোর দাম কমা সত্বেও মিল মালিকরা কাপড়ের দাম বাড়াতে পারে। তারপর আজ প্রথম প্রয়োজন স্টেট ট্রেডিং করপোরেশন ইন ফুডগ্রেনস। কংগ্রেসীরা এটা নিয়ে আলোচনা করছেন। কিন্তু পশ্চিমবঙ্গে শুনেছি, কাগজে দেখছি—৬ মাস বিধানসভা হয় না ব'লে মন্ত্রীদের কথা জানি না, কাশীবাবু নাকি আপত্তি করছেন যে, এখানে স্টেট ট্রেডিং ইন ফুডগ্রেনস করা যাবে না। তা হ'লে কিভাবে আমরা মূল্য নিয়ন্ত্রণ করব? স্টেট ট্রেডিং ইন ফুডগ্রেনস কি গণতন্ত্রে নিষেধ? তা যদি হয়, তা হ'লে আমরা গণতন্ত্র কেটে দিয়ে শুধু তন্ত্র কথাটাই লিখব। আর একটা কমিশন কাশীবাবু করেছিলেন এফ সি আই-এর চালের কোয়ালিটি ডিস্ট্রিবিউশন সিস্টেম ইত্যাদি দেখার জন্য। স্টেটসম্যান-এ তার রিপোর্ট বেরিয়েছে, আমাদের এখানে এখনও কিছু পেশ করা হয় নি। আজকাল কাগজের সঙ্গে মন্ত্রীদের খুব আঁতাত। কারণ পাবলিসিটি হচ্ছে দুনিয়ার প্রধান জিনিস। সেই রিপোর্ট-এ অনেক ভাল ভাল কথা লেখা হয়েছে কিন্তু শেষকালে তাঁরা বলছেন স্টেটুটারী রেশনিং তুলে দাও। অভাব ছিল শুধু অন্নবস্ত্রের—সেই দুটো ছাড়া আর কোন অভাব থাকবে না, আশা করি মন্ত্রিসভা এই প্রস্তাব গ্রহণ করবেন না। শেষ কথা, আমাদের গভর্ণর বলেছেন, পশ্চিমবঙ্গে পিস অ্যান্ড স্ট্যাবিলিটি এসেছে। স্থিরতা এসেছে কিনা জানি না তবে শান্তি কিছুটা এসেছে। এটা সমস্ত জনসাধারণই বলবে। জয়নাল সাহেব কাল বললেন, কেউ কোন সমালোচনা করবেন না, শান্তি আমাদের কীর্তির অক্ষয় স্তম্ভ। কিন্তু তাতেও কিছু কিছু ফাটল ধরতে আরম্ভ করেছে। আপনারা যা করতে পেরেছেন তার জন্য লোকে ধন্যবাদ দিচ্ছে। কিন্তু এখন কতগুলি খারাপ লক্ষণ দেখা দিচ্ছে যার জন্য আমাদের অবহিত থাকতে হবে। আমরা দেখলাম শান্তির মধ্যে ক্ষয় দেখা দিচ্ছে। আজ আমর্ড ডেকয়টি প্রচণ্ডভাবে বেড়েছে। ১৯৭০ সালে ২২০ সেটা ১৯৭২ সালে হল ৪৪৬—মানে ডবল—শুধু এটা কেন রেল গাড়ীতে কি হচ্ছে তা সকলেই জানেন। তারপর আর একটা উদাহরণ দেব যেটা কালকের খবরের কাগজে বেরিয়েছে এবং যেটা নিয়ে আজ তিমিরবাবু বললেন। সকলের সামনে কিভাবে তিনটা লোককে বাজারের মাঝখানে জোর করে নিয়ে এসে ছোরা মেরে যেতে পারে তা চিন্তা করা যায় না। এবিষয় কোর্টে বলা সত্বেও পুলিস ম্যাজিস্ট্রেট বললেন, আমার সন্দেহ হচ্ছে এরা মারে নি। এই বিষয়ে যদি একটু অবহিত আমরা না হই, শুধু শান্তি এনেছি ব'লে আত্মসন্তোষ লাভ করি, তা হ'লে এই জিনিস আরো বাড়তে পারে। কালকের কাগজে আছে মুচিপাড়ার আমহার্স্ট স্ট্রীটে দু'দলে রাত্রি ১২টার সময় বন্দুকের লড়াই এবং শুধু রাস্তায় বন্দুকের লড়াই হল তা নয় দুজনকে পুলিসে ধ'রে ছিল ঘটনার অনেক পরে। আমার বাড়ির সামনে মুচিপাড়া থানা রাত্রিবেলায় ঘেরাও করল কি ব্যাপার, না, যারা বন্দুক চালিয়েছিল তাদের ছেড়ে দিতে হবে। পুলিস প্রায় নির্বাক। কাজেই এসব খুব অশুভ লক্ষণ। তারপর ধরুন আমাদের কংগ্রেসের নিজেদের মধ্যে কি হচ্ছে, ছাত্র পরিষদের সম্পাদক বীরেন দাস বলছেন, যখন আমাদের ঠেঙাড়েরা মারে তখন পুলিস

নীরব, আবার লক্ষ্মী বোস মহাশয় ১২ তারিখে জানিয়েছেন যে, দু'দলের ভেতরে বিরোধে পুলিসকে নিরপেক্ষ হতে হবে। তা হ'লে নিরপেক্ষ নয় ব'লে তাঁর ধারণা এবং যেকথা তিমির বাবু বলেছেন এটাও সত্য যে, যারা গণ্ডগোলের সময় অতীতে ঘর ছেড়ে চলে যেতে বাধ্য হয়েছিল তাদের অনেকে ফিরেছে ঠিকই, অনেকে ফিরতে পারছে না, তার ব্যবস্থা সরকার ক'রে উঠতে পারেন নি। সুতরাং শান্তি নিশ্চয়ই অনেকটা অগ্রসর হয়েছে, তার জন্য সরকার ক্রেডিট নিতে পারেন আমার আপত্তি নেই, কিন্তু এই দুর্লক্ষণগুলি দূর করার ব্যবস্থা যদি সরকার না করেন তা হ'লে আবার সেই অবস্থায় পৌঁছান কিছু আশ্চর্যের হবে না। ধরুন নক্সাল প্রায় ৫ হাজার মিসাতে আটক আছে, আর জেলে আন্ডার ট্রায়াল আছে ৫ হাজার জন। তা ছাড়া কনভিকটেড ৮০ জন আছে, প্রায় ৩০ হাজারকে গ্রেপ্তার করা হয়েছিল। এদেরকে জয়নাল আবেদীন সাহেব বললেন, বিচার বিবেচনা ক'রে মুখ্য মন্ত্রিমহাশয় মাঝে মাঝে ছেড়েও দেন, যদি তারা গ্যারান্টি দেয়। কিন্তু নক্সালদের সম্বন্ধে যখন আতঙ্ক ছিল তখন একটা জিনিস ছিল। আজকে সেই নক্সালদের অনেকে বুঝতে আরম্ভ করেছে, যে পদ্ধতিতে তারা গিয়েছিল সেই ধরনের পদ্ধতিতে মুক্তি আসে না। তা হ'লে এদের পরিবর্তনের সূচনা হয়েছে। আজকে তাদের ছেড়ে এনে আমরা বদলাতে পারি, তারা সমাজের এক একটা স্তম্ভ হতে পারে এবং আপনাদেরও এটা একটা কীর্তিস্তম্ভ হতে পারে। আপনাদের নেতা, কংগ্রেস ওয়ার্কিং কমিটির সদস্য শ্রীযুক্ত চন্দ্রশেখর কি বললেন—যুগান্তর ৯ই ফেব্রুয়ারি, শ্রীচন্দ্রশেখর মনে করেন যে, দেশে বর্তমান অবস্থার ফলে বহু তরুণ নক্সালপন্থী আন্দোলনের প্রতি আকৃষ্ট হয়েছিল। দোষ শুধু তাঁদের উপর চাপান উচিত নয়, এর দায়িত্ব আমাদেরও প্রত্যেককে বহন করতে হবে। তিনি আরো বলেন, নক্সালপন্থীদের জেলখানায় আটক রাখার কোন যুক্তি নেই। এমতাবস্থায় আমাদের যথাসাধ্য চেষ্টা করতে হবে যাতে এদের জনসাধারণের মধ্যে ফিরিয়ে এনে নতুনভাবে গ'ড়ে তোলার ব্যাপারে যথাযোগ্য ভূমিকা গ্রহণে সুযোগ দেওয়া যেতে পারে। এই কথাটা সরকার বিবেচনা করুন। দু'একজনকে ছাড়লে কি হ'ল, একটা জেনারেল ডেলিভারী অব নক্সাল হওয়ার পরিস্থিতি সৃষ্টি হয়েছে, সরকার যদি তা সাহসের সঙ্গে উদারতার সঙ্গে গ্রহণ করেন, তা হ'লে সেই নক্সাল যুবকদের অনেককে সম্ভবত অধিকাংশকে সমাজের ভাল সৈনিক হিসাবে ভবিষ্যতে পেতে পারব এই হচ্ছে আমার ধারনা। আমি শেষে এটাই সাবধান বাণী উচ্চারণ ক'রে যাব, অসম্ভব দ্রব্যমূল্য বৃদ্ধি, ইনফ্লেসান আরো হবে নতুন সেন্ট্রাল বাজেটে, ফলে আরো দ্রব্যমূল্য বাড়বে, এর সঙ্গে আমাদের ১৭ হাজার চাকরির ব্যাপারে, বর্তমানে যুব সম্প্রদায়ের যারা আশায় ছিল তাদের মনে নানা প্রশ্ন উঠতে আরম্ভ করেছে এবং ১২ লক্ষ দরখাস্ত করেছে ১৭ হাজার যদি পায়, বাকি ১১ লক্ষ ৮৩ হাজার এদের মনে একটা ধাক্কা লাগবে এই বিপদ আসছে। যে শুভেচ্ছা এই মানুষগুলির কাছ থেকে আমরা পেয়েছিলাম সেই শুভেচ্ছা এই ১১ লক্ষ ৮৩ হাজারের ব্যর্থতায় নষ্ট হয়ে যাবে আর সারা দেশবাসীর মূল্যবৃদ্ধির যাঁতাকলে নিষ্পেষিত হওয়ায় কাতর চিৎকার মিলে একটা গণ্ডগোল সৃষ্টির ক্ষেত্র

[4-30—4-40 p.m.]

তৈরি করতে পারবে। তার সঙ্গে সঙ্গে যদি কৃষির সংস্কার যদি দ্রুতগতিতে না হয়, তা হ'লে কৃষকদের মধ্যে অসন্তোষ সৃষ্টি হবে। কাজেই আমাদের আত্মসন্তোষের বিন্দুমাত্র সময় নেই। গভর্নরের স্পীচের মধ্যে যে আত্মসন্তোষ গোড়া থেকে শেষ পর্যন্ত ছড়িয়ে রয়েছে তা অবাস্তব। আমি মনে করি সরকার এই বিষয়ে অবহিত হয়ে যদি অগ্রসর হন, তা হ'লে ভবিষ্যতের যে গ্রান্ড অ্যালায়েন্স করার এবং অন্যান্য রকম প্রচেষ্টা চলেছে, তা হ'লে আমরা সেটা রুখতে পারব, না হলে সেই পরিস্থিতির শিকার আমাদের সকলের ভোগ করতে হবে।

**শ্রীশীস মহম্মদঃ** মাননীয় স্পীকার স্যার, গত ৯ই ফেব্রুয়ারি ১৯৭৩ তারিখে পশ্চিম-বাংলার রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থিত করেছেন সেই ভাষণ আমি পড়ে দেখেছি। তিনি যা বলেছেন ঠিকই বলেছেন। আমি লক্ষ্য ক'রে দেখেছি যে, কংগ্রেস সরকার ধনী এবং গ্রামাঞ্চলের বড় জোতদার ও তাদের প্রতিনিধিদের স্বার্থরক্ষার কথা প্রথম থেকে শেষ পর্যন্ত এক নাগাড়ে ব'লে গিয়েছেন। আমরাও গত ১৯৭২ সাল থেকে শুনে এসেছি যে, আমাদের বর্তমান সরকার জনগণের নামে যখন জনগণের দুঃখের কথা বলেন তখন চোখের জলে বুক

ভেসে যায়। বেকারদের কথা যখন বলেন তখন তাদের চোখের জলে বুক ভেসে যায়। মাননীয় স্পীকার স্যার, কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে সেই বেকার যুবকদের কথা, গরিবদের দুঃখের কথা, বেকার যুবকদের স্বার্থরক্ষার কথা নাই। তাই আমি পশ্চিমবঙ্গ সরকারকে আজ আসামীর কাঠগড়ায় দাঁড় করাতে চাই। আজ আমি জনগণের আদালতে তাদের অভিযুক্ত করতে চাই। মাননীয় স্পীকার মহাশয়, এই যে গরিবী হঠাও তারা যে বুলি আওড়াচ্ছেন, তারা বলছেন যে, গরিবী হঠিয়ে দেবেন, বলছেন মানুষকে সুখের সংসারে ফিরিয়ে আনবেন, বলছেন মানুষের ঘরে যে আগুন জ্বলছে সেই আগুন নিভিয়ে দেবেন, সকলের মুখে অন্ন তুলে দেবেন— সেই গরিবী হঠাও-এর নামাবলী জপমন্ত্র না করে তারা জলস্পর্শ করেন না, সেই জনপ্রিয় সরকারের একটা নমুনা আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখতে চাই। এটা কলকাতা থেকে বেশি দূরে নয়, ২৮৮ কিলোমিটার দূরে এই ফরাক্কা বাঁধের যে পরিকল্পনা নেওয়া হয়েছে তার দ্বারা ঐ অঞ্চলের মুর্শিদাবাদ জেলায় কি ধ্বংসলীলা হয়ে যাচ্ছে, জঙ্গীপুর মহকুমা কোন দিকে যাচ্ছে তার কয়েকটা নজির আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই।

মাননীয় স্পীকার মহাশয়, বেশ কয়েক বছর যাবৎ আমরা দেখতে পাচ্ছি দিনের পর দিন নদীর ভাঙ্গন চলেছে, মানুষ গৃহহারা হচ্ছে, সাধারণ মধ্যবিত্ত সমাজ সর্বহারা হয়ে পথের ভিখারী হয়ে পড়েছে। দিনমজুর পথের ভিখারী হয়ে পড়েছে। (সরকার পক্ষ থেকে জনৈক সদস্যঃ আহা।) আপনি তদন্ত ক'রে দেখুন এখন পর্যন্ত তারা কোন আশ্রয়স্থল গ'ড়ে তুলতে পারে নি, তাদের গৃহ নির্মাণ করতে পারে নি, রাস্তায় পথের ধারে ভিখারীর মত বসে আছে। আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে এই যে, পশ্চিমবাংলার জনপ্রিয় সরকার, জনগণের দুঃখে যাদের বুক ফেটে যাচ্ছে, আজকে তাদের কথা শুনবেন কেন? তাদের ব্যথায় ব্যথিত হবেন কেন? আজকে এই শীতল ঘর পেয়ে গ্রামবাংলার জনসাধারণের কথা, দুঃখিত জনসাধারণের কথা তাঁরা ভুলে গেছেন, তাদের কথা মনে করতে পারছে না। কিন্তু সেই দুঃখিত জনসাধারণইতো তাদের এই গদীতে সমাসীন করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, এই যে ঘটনা এতদিন ঘটে গেল, আমাদের জেলার প্রতিনিধি এম পি ত্রিদিব চৌধুরী গত ৬ই জানুয়ারি ১৯৭৩ তারিখে সেই এলাকা দেখতে গিয়েছিলেন এবং ৯ই জানুয়ারি ১৯৭৩ তারিখে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী কে এল রাওয়ের নিকট চিঠি দিয়েছিলেন, সেই চিঠির নমুনা আমার কাছে আছে। মাননীয় কে এল রাও জবাবে বলেছিলেন, ১১ তারিখে চিঠি পেয়েছেন, তিনি জবাবে জানিয়েছেন যে, তিনি পশ্চিমবঙ্গ সরকারকে জানিয়েছেন যে, গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের দায়দায়িত্ব রাজ্য সরকারের, এ সম্বন্ধে রাজ্য সরকারই করবেন। আমরা দেখছি রাজ্যসরকার ঝগড়া করছেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এবং কেন্দ্রীয় সরকার ঝগড়া করছেন রাজ্যসরকারের বিরুদ্ধে, সেই ঝগড়া বেশ জমে উঠেছে, আর এদিকে প্রকৃতি কিন্তু বসে নাই, প্রকৃতি তার আপন খেয়াল-খুশীমত তার নিজের লীলা চালিয়ে যাচ্ছে, ভাঙ্গন কাজ চালিয়ে যাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি আগামী দিনে আমাদের কৃষিমন্ত্রী মাননীয় সাত্তার সাহেবের বাড়ি পর্যন্ত তোপের মুখে উড়ে যাবে। কিন্তু এই রকম ঘটনা ঘটছে কেন? যদি একটু তলিয়ে দেখা যায়, তা হ'লে নিশ্চয়ই এর কারণ অনুধাবন করা যাবে। ফরাক্কার উত্তর-পূর্বে মালদহ জিলায় মাননীয় গণি খান চৌধুরীর জমি জমা এবং তার অনুগ্রহভাজনদের জমি জমা আছে, সেই জমি জমা রক্ষার জন্য ফারাক্কায় স্লুইস গেট বসিয়েছেন, আর পূর্ব সাইডে বন্ধ ক'রে রাখা হয়েছে, ফলে উজানে জল খাড়া হয়ে উঠেছে এবং দক্ষিণে জলের তোড় প্রবলাকার ধারণ করে ভীষণ গতিবেগে বয়ে চলেছে পশ্চিম তীরে। আমি একথা জিজ্ঞাসা করতে চাই যে, মানুষের দুঃখদুর্দশার জন্য দায়ী কে? কেন্দ্রীয় সরকার, রাজ্যসরকার, না কি জনগণ? যারা এই ভাঙ্গনের প্রবর্তন করেছেন তারাই। তারপর যারা নিরাশ্রয় হয়ে পড়েছে পথের ভিখারী হয়ে পড়েছে তাদের কথা। একজন ওদিক থেকে টিটকারী দিয়ে একটু আগে বললেন আহা, আমি তাঁকে আহ্বান জানাচ্ছি, আপনি দয়া ক'রে এগিয়ে আসুন, দেখুন সেখানে কি অবস্থা হয়েছে, কি বিভীষিকার সৃষ্টি হয়েছে। আজকে তাদের এমন অবস্থা যে দু'দিন অন্ন তারা খেতে পাচ্ছে না। সরকারের সাহায্য পাচ্ছে না, সরকার যে তাদের গৃহনির্মাণের জন্য কোন সাহায্য করবেন এমন কোন কথা আমরা শুনতে পাই না। এমন কি তাদের পানীয় জলের ব্যবস্থার দিকে পর্যন্ত নজর নাই। লোক যে সমস্ত রাস্তার ধারে বসে আছে সেখানে তদন্ত ক'রে দেখবেন সেখানে একটা টিউবওয়েল পর্যন্ত বসান হয় নি।

[4-40—4-50 p.m.]

তাদেরকে এক মাইল দূর থেকে জল নিয়ে আসতে হয়। আমি অভিযোগ করবো যে, কেন সেই গ্রামবাংলার গঙ্গার ভাঙ্গন প্রপীড়িত এই গরীব মজুর, মধ্যবিত্ত, নিম্নবিত্ত মানুষ, এদের প্রতি এই বিমাতৃসুলভ ব্যবহার?

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই তো গেল একদিকের কথা। ফরাক্কা প্রকল্প যে তৈরি হলো তার সম্বন্ধে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই হাউসে রাখতে চাই। প্রথমে ফরাক্কা প্রকল্প এখানে হবার কথা ছিল না, বাঁধ এখানে হবার কথা ছিল না, বিহারে হবার কথা ছিল সেকথা আমরা শুনেছিলাম। কিন্তু আমাদের দলীয় নেতা শ্রীত্রিদিব চৌধুরী, স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায়, বিজ্ঞানবিদ স্বর্গতঃ মেঘনাদ সাহা—এদের প্রচেষ্টার ফলে শেষ সিদ্ধান্ত হলো—ঐ বাঁধ এখানে পশ্চিমবাংলায় তৈরি হবে। তখন বাঙ্গালী—তথা পশ্চিমবাংলার জনসাধারণের মুখে হাসি ফুটে উঠেছিল, হয়ত পশ্চিমবাংলা আবার সুজলা-সুফলা, শস্যশ্যামলা হয়ে উঠবে। কারণ তারা মনে করেছিলেন ফরাক্কা বাঁধ মুর্শিদাবাদ, কলকাতা বন্দর, হলদিয়া বন্দর এবং বিশেষ ক'রে পশ্চিমবাংলার পক্ষে আশীর্বাদ স্বরূপ। কিন্তু শেষ পর্যন্ত দাঁড়ালো অভিসম্পাত রূপে।

১৫৫ কোটি টাকা ব্যয়ে যে ফরাক্কা বাঁধ নির্মাণ করার যে পরিকল্পনা নেওয়া হয়েছিল এবং সেই বাঁধ নির্মাণের যে সময়-সীমা নির্ধারণ করা হয়েছিল, তার পূর্বেই বাঁধ তৈরি হয়ে গিয়েছিল। তাতে এখান দিয়ে কত পরিমাণ জল ছাড়া যায়, এই নিয়ে তখন জল্পনা-কল্পনা চলছিল, কি পরিমাণ জল ছাড়লে কলকাতা ও তার সহরতলী হুগলির শিল্পাঞ্চল ও কৃষি অঞ্চল রক্ষা করা যায়, এই চিন্তা তখন চলছিল। সেই সময়ে ভারত সরকারের আমন্ত্রণে পশ্চিম জার্মানী থেকে নদীবিজ্ঞান বিশেষজ্ঞ ডঃ হানসেনকে নিয়ে আসা হয়। তিনি না দেখে শুনে মোটামুটি একটা মন্তব্য করেছিলেন—২০ হাজার কিউসেক জল বাঁধ থেকে ছাড়লে পরে হুগলি নদীর নাব্যতা রক্ষা করা যাবে ও কলকাতা বন্দরকেও বাঁচান যাবে। নদীর মোহনার বালি সরানোও সম্ভব হবে। অবশ্য তিনি পরিশেষে সব জেনে শুনে মন্তব্য করলেন—২০ হাজার কিউসেক নয়, হুগলি নদীর নাব্যতা রক্ষা করতে গেলে ও মোহনার বালি অপসারণ করে কলকাতা বন্দরকে বাঁচাতে গেলে ৪০ হাজার কিউসেক জল দরকার। যখন এই [illegible] পরিকল্পনা, তিনি ডঃ হ্যানসেনকে জানিয়ে দিলেন আপনি ঐ ৪০ হাজার কিউসেক জলের সুপারিশ করবেন না। জানুয়ারি থেকে মে পর্যন্ত ৩০ থেকে ৩৫ হাজার কিউসেক জল যদি না ছাড়া যায়, তা হ'লে নদীর নাব্যতা ব্যাহত হবে, জাহাজ চলাচল করা অসম্ভব হবে। হুগলির অববাহিকা অঞ্চলে যে শিল্পাঞ্চল আছে তার ক্ষতি হবে এবং নদীর লবণাক্ত জলে পার্শ্ববর্তী কৃষি অঞ্চলের ক্ষতি হবে, ফসল নষ্ট হয়ে যাবে। ফলে বাংলাদেশে একদিকে যেমন শিল্পে ব্যাঘাত সৃষ্টি হবে, অন্যদিকে কৃষিরও ক্ষতি হবে, পশ্চিমবঙ্গে খাদ্যের অভাব দেখা দেবে। যা হোক তিনি মন্তব্য করলেন ৪৫ হাজার কিউসেক জল যদি ছাড়া যায়, তা হ'লে কলকাতা বন্দরকে তাজা ক'রে রাখা যাবে, হুগলি নদীর মোহনায় আর বালি জমবে না। কিন্তু আজ সেই জল কোথায় গেল? নদীর তো কোন দোষ নেই তবে আমি শুনেছি, যাকে নাকি এশিয়ার মুক্তিসূর্য বলা হয়—সেই ভারতবর্ষের প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী—তিনি একটি বাঁধ তৈরি করেছেন উত্তরপ্রদেশে তাঁর কনস্টিটিউয়েন্সি [illegible] জেলাতে। সেই [illegible] জেলায় জল আটকে দেওয়া হ'ল নিজের স্বার্থসিদ্ধি করবার জন্য। পশ্চিমবঙ্গকে ছারখার করবার জন্য তিনি সেখানে নিজের কনস্টিটুয়েন্সিতে জল আটকে দিলেন। কিন্তু এই যে বিমাতৃসুলভ ব্যবহার এর জন্য পশ্চিমবঙ্গ মরবে। এর জন্য দায়ী কে বা কারা? এর জন্য একদিকে যেমন হচ্ছে ফরাক্কা বাঁধে প্রবল ভাঙ্গন, [illegible] প্রবল [illegible]। এই হল এই [illegible] জনপ্রিয় সরকারের নমুনা। গভর্নরের ভাষণে এই যে ত্রুটি হয়েছে তার স্বীকৃতি [illegible] দেখতে পাই নি। তারপর আমরা দেখতে পাচ্ছি বেকার সমস্যা পশ্চিমবঙ্গে দিনের পর দিন বেড়ে যাচ্ছে। জনৈক কংগ্রেস সদস্যের মত অনুসারে আমরা শুনেছি পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা নাকি ২৮ লক্ষ, কিন্তু সি এম ডি এ-র মতে সেটা হচ্ছে ৫০ লক্ষ কিন্তু ইঞ্জিনিয়ারিং এসোসিয়েশনের মতে ৫৩ লক্ষ। আমরা হিসাব নিয়ে দেখছি পশ্চিমবঙ্গে শিক্ষিত বেকার যুবকের সংখ্যা ৮০ লক্ষ। সবার কথা ছেড়ে দিন। ধরা যাক পশ্চিমবঙ্গে

২৮ লক্ষ বেকার। নির্বাচনের পূর্বে তদানীন্তন ভারতের শিক্ষামন্ত্রী ঘোষণা করেছিলেন নির্বাচনে জয়ী হ'লে আমরা নিশ্চয় এক লক্ষ যুবককে হলদিয়াতে চাকরি দেবো। সেটা কোথায় গেলো? তারপর, ৪০ হাজার ভাগ করলে ১৭ হাজার বিভিন্ন সরকারী দপ্তরে এবং বিদ্যুৎ পর্ষদে ১০ হাজার এবং শিক্ষক হিসাবে নেওয়া হবে ১৩ হাজার। বিজ্ঞপ্তি প্রচারের সংগে সংগে আমরা দেখতে পেলাম যুবকেরা এ কাউন্টার থেকে সে কাউন্টার, ঘোরাঘুরি করছে। ফর্ম নিয়ে পোস্টাল অর্ডার দিয়ে দরখাস্ত করলো। সরকারের টিকিট, পোস্টাল অর্ডার বিক্রি করে প্রচুর রোজগার হল কিন্তু যুবকরা এখনও পর্যন্ত চাকরি পেল না। সরকারের ঘরে টাকা গেলো এবং গরিবের টাকা শেষ হল। এই যুবকরা নিশ্চয় ক্ষমা করবে না। যারা নির্বাচনের আগে প্রতিশ্রুতি দেন নি তারা আত্মরক্ষা করতে পারবেন, কিন্তু যারা প্রতিশ্রুতি দিয়েছেন তারা ছাড়া পাবেন না। চার বছর পরে তারা এর জবাব দেবে। যদি আপনি গ্রামবাংলার দিকে যান তা হ'লে দেখতে পাবেন ৫/৬ বছর অতিক্রান্ত হতে চলেছে বহু যুবক প্রাইমারি শিক্ষা প্রতিষ্ঠান খুলে মঞ্জুরীর আশায় বসে আছে। তাদের আশা সরকার হয়তো মঞ্জুরী দেবে। কিন্তু দিনের পর দিন চলে যাচ্ছে সরকার দৃকপাত করছে না।

[4-50—5-00 p.m.]

নভেম্বর গেল, ডিসেম্বর গেল—জানুয়ারি, ফেব্রুয়ারি এলো কবে ঐ প্রাইমারী শিক্ষক গ্রহণ করা হবে সেটা এখনও জানি না, এটা আমাদের বোধগম্যের বাইরে। মিঃ স্পীকার স্যার, চাকুরি নিয়ে খেলা হচ্ছে—পোস্ট্যাল অর্ডার নেওয়া হয়েছে আজকে পশ্চিমবাংলার যুবকরা দিনের পর দিন হতাশা ভোগ করছে। আজকে তাদের চাকুরির মোহ কেটে গেছে। তারা যদি আজকে দাবি করে তারা যে অর্থ খরচ করেছে চাকুরি পাবার জন্য সেটা ফেরৎ দেওয়া হোক এবং এটা তারা নিশ্চয় দাবি করতে পারে, তা হ'লে তাদের সেই টাকা ফেরৎ দেওয়া উচিত ব'লে মনে করি। চাকুরি দিতে পারবে না, অথচ টাকা আত্মসাত করবে -এ হতে পারে না। মিঃ স্পীকার স্যার, আমি একটি শিল্পাঞ্চলের কথা বলছি। সেটা হচ্ছে ঔরঙ্গাবাদে জঙ্গীপুরে এবং মুর্শিদাবাদের কথা। এটা ভারতবর্ষের মধ্যে বৃহত্তর শিল্পাঞ্চল, যেখানে ২৫ হাজার বিড়ি শ্রমিক কাজ করছেন। সেই বিড়ি প্রতিষ্ঠান সম্বন্ধে ১৯৫৪ সালের একটা মিনিমাম ওয়েজ বোর্ড গঠিত হয়েছিল—এখনও পর্যন্ত তা সংশোধন হোল না বা ঐ মিনিমাম ওয়েজ বোর্ড কবে বসবে তার কোন খবর আমরা পাচ্ছি না। আশা করি সরকার এ দিকে লক্ষ্য রাখবেন। তারা মাত্র সপ্তাহে তিন দিন কাজ পাচ্ছে, তারা আজকে আধপেটা খেয়ে বেঁচে আছে। - অনেকে দেখতে পাচ্ছি কলকাতার ফুটপাতে তারা দিন কাটাচ্ছে। আমার এলাকায় অনেক লোককে এইরকমভাবে দেখেছি। তারা খাদ্যাভাবে এখানে চলে আসছে। তারা সামান্য ঘাস বিক্রি করার জন্য ১৮ মাইল পথ অতিক্রম ক'রে ঘাস বিক্রি করতে আসছে—অবশ্য রেল গাড়িতে ক'রে আসছে। আজকে শ্রমিকদের কল্যাণের জন্য পশ্চিমবংগ সরকার যদি নজর না দেয় শ্রমিকরা তাদের বাঁচবার দাবি নিয়ে- কারণ তাদের এই জগতে বেঁচে থাকার অধিকার আছে—তারা পথে নামবে একথা আমি ব'লে দিচ্ছি। আজকে তাদের সেই পথই বেছে নিতে হচ্ছে এবং তারা সঙ্ঘবদ্ধ হচ্ছে। মিঃ স্পীকার স্যার, আমি আপনাকে খাদ্যের কথা জানাচ্ছি। আজকে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যে রেশন ব্যবস্থা চালু এটা আমরা সবাই জানি ঐ মডিফায়েড রেশন ব্যবস্থায় মাঝে মাঝে আংশিক রেশন দেওয়া হয়। অর্থাৎ রেশন কোন কোন জায়গায় লোকে পায় কোন কোন জায়গায় লোকে পায় না। যেখানে লোকে পায় তাও পায় মাত্র ৫০/৬০ গ্রাম করে সপ্তাহে। একবার ভেবে দেখুন এক সপ্তাহে ঐ ৫০/৬০ গ্রাম চালে কি চলে? আমাদের পাড়াগাঁয়ে এই রকম রেশন ব্যবস্থা থাকার জন্য মুর্শিদাবাদ জেলায় আজকে চালের দাম ১৬৫ নয়া পয়সা ক'রে কেজি হয়ে গেছে। সেখানে আজকে লোক না খেয়ে দুর্ভিক্ষের দিকে এগোচ্ছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই খাদ্য সমস্যার মোকাবিলা করার জন্য।

আপনারা বলবেন যে, আমরা খাদ্য সংগ্রহ করবো। আপনারা তাদেরই কাছ থেকে খাদ্য সংগ্রহ করবেন যাদের মাত্র ২/৩ মাসের মত খাদ্য হয়েছে, কিন্তু সত্যিকারের জোতদার যারা তাদের কাছ থেকে নেওয়া হবে না, আপনারা নিতে পারবেন না। কালোবাজারী, ব্ল্যাক মার্কেটিয়ারস যারা এবং যারা ব্ল্যাক মার্কেটিং করছে তাদের জব্দ আপনারা করতে পারবেন না। পি ডি আইন

গেল কোথায়? যারা রাজনীতি করে, যারা জনসাধারণের পদ-সেবা করে, তাদের পাশে এসে দাঁড়ায় তাদের জন্য পি ডি আই আর আছে। কিন্তু যারা জোতদার, যারা আড়তদারী করে, যারা কালোবাজারী করে, যারা মাল বন্ধ করে রাখে চড়া দামে বিক্রী করবার জন্য, তাদের জন্য পশ্চিমবঙ্গ সরকারের কোন আইন নেই। আমরা জানি যে, এই সমস্ত জোতদাররাই হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের গুরু। মাননীয় স্পীকার মহাশয়, আমি সর্বশেষে এই কথা জানাতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার যেভাবে বেকার যুবকদের নিয়ে, গরিব দিনমজুরদের নিয়ে ছিনিমিনি খেলছেন তাতে ধনপতি সদাগরের মত অবস্থা হবে, বেশি দিন চলবে না, অচিরেই ডুবে যাবে। এই কথা ব'লে আমি গভর্নরের ভাষণের বিরোধিতা ক'রে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকারঃ** আপনি আপনার অ্যামেন্ডমেন্ট মুভ করবেন না? যদি করেন তা হ'লে প্লিজ মেনসন ইট।

**শ্রীশীষ মহম্মদঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার ভুল হয়ে গেছে, আমি ব'লে দিচ্ছি। রাজ্যপালের ভাষণের উপর আমি যে বক্তব্যগুলি রাখলাম আমার সংশোধনীটুকু ভাষণের সঙ্গে সংযোজিত করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলম্বে হ'লেও আমাদের মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমি সমর্থন করি। তাঁর সদিচ্ছা, কাজ করবার মত প্রচেষ্টা এবং প্রবণতা যে আছে সেটা মন্ত্রিসভা তাঁর ভাষণের মধ্য দিয়ে প্রকাশ করেছেন এবং আমি সেটা সর্বান্তঃকরণে সমর্থন করছি। একটু বিলম্বে হ'লেও আমাদের আর এস পি বন্ধুরা বুঝতে পেরেছেন যে, বিধানসভায় তারা নির্বাচিত প্রতিনিধি এবং জনসাধারণের ভোটে তারা এখানে নির্বাচিত হয়ে এসেছেন। এই বিধানসভায় তারা তাদের সহকর্মীদের একটু একটু মনে মনে নিশ্চয়ই স্মরণ করছেন। তিমির ভাদুড়ী মহাশয় তো এস ইউ সি বন্ধুদের সঙ্গে একসঙ্গে থাকার সঙ্গ ভুলতেই পারছেন না। কিন্তু এই কথা যদি উনি স্বীকার করেন, তা হ'লে আমরা খুব সুখী হব যে, তাদেরই সাথী দল সি পি এম-এর লিডার শ্রীজ্যোতি বসু মহাশয় এই বিধানসভাকে একদিন জোচ্চোরের আড্ডাখানা বলেছিলেন এবং আড্ডা বলার দরুন আমরা তার প্রতিবাদ করেছিলাম, আজকে তারা জোচ্চোরের আড্ডায় ঢুকেছেন কিনা এবং এই বিধানসভা গণতন্ত্র রক্ষার একটি খুঁটি কিনা এবং জ্যোতি বসু যখন বলেছিলেন তখন তারা নিশ্চয়ই এই কথার প্রতিবাদ করেন নি। অতএব আর এস পি বন্ধুদের একটু বিলম্বে হ'লেও চৈতন্যোদয় হয়েছে এবং আশা করি ধীরে ধীরে তাদের মোহও কেটে যাবে এবং এই মোহ কেটে গেলে ধীরে সুস্থে তারা বুঝতে পারবেন যে, কোন পথে তারা চলেছেন। সি পি এম বন্ধুরা বলেছেন, গতকাল যা নাকি কাগজে বেরিয়েছে, আমরা বিধানসভায় যেতে পারি তবে ব্যাপারটা খুব গুরুতর—গণতন্ত্র তো রক্ষিত হচ্ছে না। কেননা, তাদের সব কর্মীদের নাকি ধ'রে রাখা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সরকার আসার পর তারা কাদেরকে ধরেছেন? মুনাফাখোর, মজুতদার, দালাল, সমাজবিরোধী, ডাকাত, খুনী, ব্ল্যাকমার্কেটিয়ারস, চোরাকারবারী ইত্যাদিদের ধরেছেন। তা হ'লে স্বভাবতই একটি প্রশ্ন আমাদের সকলের মনে জেগে উঠবে যাদের ধরে রাখা হয়েছে তারা কি তা হ'লে ওদের দলের লোক?

[5-00—5-10 p.m.]

এঁরা যদি স্বীকার করেন যে, হ্যাঁ, ওরা আমাদের দলের লোক, তা হ'লে আমরা বুঝি যে, হ্যাঁ অন্যায় করে ধরা হয়েছে, জ্যোতিবাবুর কথা শোনা উচিত ছিল! কিন্তু ও'রা একদিকে মিটিং করে বলবেন যে, চোরাকারবারী ধর, মজুতদার ধর, মুনাফাখোর ধর, আর অন্যদিকে তাদের ধরলেই দলের লোক হয়ে যাবে এই তো অবস্থা। তা হ'লে উপায় কি? এটা একটু বুঝে দেখুন স্যার। তবে শুভ লগ্ন দেখা দিয়েছে, কাজেই ভাববার বা উদ্বেগের কোন কারণ নেই। ধীরে সুস্থে মোহ আরো কেটে যাবে এবং সেটাই আমরা চাই। স্যার, আপনি জানেন, এই পশ্চিমবাংলা সমস্যা-সঙ্কুল রাজ্য। একদিকে প্রতিক্রিয়াশীল দক্ষিণপন্থী শক্তি এবং অন্য দিকে উগ্র বামপন্থী রাজনৈতিক দল। এই দুয়ে আজকে গাঁটছড়া বাঁধবার চেষ্টা করছে। সেদিন আর এস পি-র

বন্ধুরা যখন ওয়াক-আউট করছিলেন তখন দেখলাম—প্রদ্যুৎবাবু কোথায় গেলেন? তাঁকে তো দেখছি না, তা হ'লে আর কাকে বলব বিধানসভার এই তো মর্যাদা দিচ্ছেন তাঁরা প্রফুল্লবাবুর সঙ্গে হাত মিলিয়ে গেলেন। তিনি নিশ্চয় আমাদের নমস্য ব্যক্তি, কিন্তু তিনি মুচকি হেসে তাঁদের অভিবাদন জানালেন। কাজেই এই ভাবে একটা গাঁটছড়া বাঁধবার চেষ্টা হচ্ছে। স্যার, এর পর যেকথাটা আমি বলতে চাই সেটা হচ্ছে, আমরা প্রথমেই বলেছিলাম যে, পশ্চিমবাংলার বুকে আমরা শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনবো। স্যার, ১৯৬৭ বা ১৯৬৯ সালে আপনি ছিলেন কিনা আমার জানা নেই, কিন্তু আমি তখন কাউন্সিলের সদস্য ছিলাম, সেই সময়ে ও'দের রাজত্বকালে ও'রা শপথ ক'রে বলুন যে, এমন একটা দিনও গিয়েছে কিনা পশ্চিমবঙ্গে যে দিন মার, দাঙ্গা, লুঠ, খুন, অগ্নিসংযোগ, নারী ধর্ষণ কিংবা নারী লুণ্ঠন ইত্যাদির ঘটনা ঘটে নি? ও'রা যদি দেখিয়ে দিতে পারেন আমি আপনার সামনে থেকে মাথা হেঁট ক'রে চলে যাবো। কিন্তু আমি জানি, তা ও'রা পারবেন না। আজকে লুঠের কথা উঠেছে। দিস ইজ দি ফার্স্ট টাইম পাঁচ বছর পরে ট্রেনগুলি ঠিক সময়ে আসে এবং সেই ট্রেনে চেপে যথাসময়ে শীষ মহম্মদ মহাশয় আমাদের মতন শিয়ালদহ স্টেশনে পোঁছান। কিন্তু আগে এমন দিন ছিল না যখন ট্রেনগুলি দৈনিক ৬/৭ ঘন্টা লেট না হোত। আজকে দু চারটি ঘটনার কথা শোনা যাচ্ছে, প্রদীপ পালিত মহাশয় বলেছেন অশুভ ইঙ্গিতের কথা। ইনু মিত্রের নাম করেছেন, নামটা খুব পরিচিত নাম ব'লে মনে হ'ল। একজন সি পি এম লিডার আজকে শান্তি-শৃঙ্খলাকে ব্যাহত করার জন্য দেখা যাচ্ছে উঠে পড়ে লেগেছেন। রাহাজানি, ডাকাতি, পরস্ত্রীকে বাড়ির ভেতর থেকে নিয়ে গিয়ে অন্যের সঙ্গে বিয়ে দিয়ে দেওয়া ইত্যাদি কাজে ব্যাপৃত রয়েছেন। এখন আমাদের বুঝে দেখতে হবে স্যার, এদের সম্পর্কে সঠিক পথে চলছি কিনা। স্যার, আজকে ও'রা বিধানসভায় এসেছেন, অতি উত্তম খেলোয়াড় ও'রা, কাজেই এই খেলোয়াড়দের সম্পর্কে আমাদের ভেবে চিন্তে দেখতে হবে, সহজ ভাবে নিলে হবে না। এসম্পর্কে বলতে চাই স্যার, যেকোন রাজনৈতিক দল তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করার জন্য ষড়যন্ত্র ক'রে যে সমস্ত কথা বলবে সরকারকে সেটা ভেবে চিন্তে দেখতে হবে যে তারা কতটা সত্য আর কতটা অসত্য কথা বলছেন। আজকে আমি ও'দের জিজ্ঞাসা করি, যদি ও'দের কথা গোটা বাংলাদেশের মানুষ সমর্থন করতেন, তা হ'লে ও'দের এই অবস্থা কেন? আজকে মাত্র তিনজন কেন, এই বিধানসভা তো ভরে যেত। কিন্তু তা হয় নি। কাজেই স্যার, ও'দের আমি বলতে চাই যে, ও'রা যে কথা চিন্তা করছেন সে কথা অনেকদিন আগেই এ দেশ থেকে বিদায় নিয়েছে; অতএব এখন আমাদের একটু চিন্তা করতে দিন। তারপর সোমনাথবাবুকে এখানে দেখছি না, তিনি নমস্য ব্যক্তি, তাঁকে নিশ্চয় কটাক্ষ করতে পারি না, কিন্তু তিনি যদি মনে ক'রে থাকেন এই কয় মাসে গোটা পাঁচ বছরের কাজ হয়ে যাবে, তা হ'লে বলব তিনি ভুল করছেন, তা হতে পারে না। হাজার হাজার স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েলের কাজ ধীরে সুস্থে এগুচ্ছে। এখন আমি সরকারের কাছে কয়েকটি সাজেসান রাখতে চাই। আমাদের দেশে খাদ্যের অভাব আছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। সেই খাদ্যের অভাব পূরণ করতে হ'লে কৃষিকে নিশ্চয় দ্রুতগতিতে এগিয়ে নিয়ে যেতে হবে। এবং আমাদের কৃষিতে এগিয়ে যেতে হলে যে পরিমাণ জিনিসের প্রয়োজন—এবারে ফার্টিলাইজার নিয়ে যে কান্ডকারখানা হয়ে গেল, সেই সারের কথা একবার স্মরণ করা দরকার। সার পশ্চিমবঙ্গ সরকারের হাতে নেই একথা ঠিক কিন্তু কেন্দ্রীয় সরকারের হাতে সার থাকলেও আমাদের পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ সার যদি বণ্টন না হয় সুষ্ঠুভাবে এবং সার নিয়ে যদি ঐ ব্যবসায়ীরা, কালোবাজারীরা মহাজনেরা এবং সি পি এম-এর লোকেরা যে মদত দিচ্ছেন, তারা যদি আমাদের সঙ্গে ফাটকাবাজী করেন এবং চাষীদের উপকার করতে না দেন, তা হ'লে আমাদের ভেবে চিন্তে দেখতে হবে। আজকে সারের সুষ্ঠু বণ্টনের যে প্রয়োজন ছিল সেই প্রয়োজনের কথা সরকারকে স্বীকার করতে হবে। আপনি জানেন যে, এই কৃষিতে আজকে উন্নতি করতে গেলে পাওয়ার, ফার্টিলাইজার, পেস্টিসাইড, পাম্প, মোটর টিউবওয়েল, ওয়ারহাউজ, কোল্ড স্টোরেজ, অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ ইত্যাদির প্রয়োজন। আজকে যদি এইগুলো ক'রে যাওয়া হয়, তা হ'লে আগামী পাঁচ বছরে ফিফ্‌থ-ফাইভ-ইয়ার প্ল্যানে ১৩০ লক্ষ টন ফলাতে পারবো। ৫০ লক্ষ টন আমরা অতিরিক্ত ফলাব। আজকে সরকারকে ভাবতে হবে এবং ভেবে ঠিক করতে হবে, কার কত প্রয়োজন এবং সেই সার কতটুকু সে পাচ্ছে। শুধু সেচের ব্যবস্থা করলেই ফসল বাড়ে না, সেচের সঙ্গে সারের ব্যবস্থা করতে হবে। এই অবস্থায় আজকে যদি দেশের উন্নতি করতে হয় তা হ'লে

ওরা কি বললো সেদিকে আমাদের কান দিলে চলবে না। আমরা কাজ করবার জন্য কর্মযজ্ঞে নেবেছি। একটা বিষয়ে সরকারকে অবহিত করতে চাই সেটা হচ্ছে ফার্টিলাইজার নিয়ে যে ফাটকাবাজী হয়ে গেল, তা সরকারের বন্ধ করতে হবে। এবং কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে হবে যে, পশ্চিমবাংলার ৪ কোটি ৪৪ লক্ষ মানুষের জন্য খাদ্যে স্বয়ম্ভর ক'রে তুলতে হ'লে যে পরিমাণ সার দরকার, যে পরিমাণ ঔষধের দরকার তা সরবরাহ করতে হবে এবং এইগুলো বিলিবণ্টনের সুব্যবস্থা করতে হবে। এই যে বিলিবণ্টনের মাধ্যম যেটা একেবারে পচা গলা, সমস্ত দুর্নীতিতে ভরা, এদের হাত থেকে অব্যাহতি করে নিজেদের ডিস্ট্রিক্ট এবং ব্লক হেডকোয়ার্টার্স-এর মাধ্যমে ফেলে দিয়ে চাষের এলাকার চাষীদের আশ্বস্ত করতে হবে। আজকে তাদের বলতে হবে, তোমাদের সার তোমাদের ব্লকে এসে পেঁাচেছে, তোমাদের ভয়ের কোন কারণ নেই। এবারে কি দেখা গেল, উন্নত ধরনের গম যখন বুনবো, সেই সময় না দিয়ে অসময়ে দেওয়া হ'ল। এই সব জিনিস আমলারা করছে, এটা খবরের কাগজে বেরিয়েছে। আমি মন্ত্রিসভাকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, "আমলারা করছে", এই কথা আমরা শুনতে চাই না। আমলারা আমাদের দেশের কর্তা নয়, আজকে আমলারা বড় না মন্ত্রীরা বড়? এই মন্ত্রীরাই আমাদের দেশের কর্তা। আজকে আমাদের দৌরাত্মে পড়ে চারিদিকে সমস্ত নষ্ট হয়ে গেল। আমি বলেছিলাম এই কথা, আজকে যখন জলসরবরাহ করা হয় নদী থেকে, ডিপ টিউবওয়েল বা পাম্প সেটের মাধ্যমে তখন দেখা যায় কতকগুলো রাজনৈতিক দলের উস্কানিতে কিছু কিছু ডিপ টিউবওয়েল অপারেটর জল দেওয়া বন্ধ করে দেয়। আজকে রাইটার্স বিল্ডিংসে কি কান্ড হচ্ছে, এখানে স্বাস্থ্য মন্ত্রী নেই, তিনি ডাক্তারের অভাবপূরণের কথা বলেছেন, এই অভাব পূরণের জন্য নিশ্চয়ই উড়িষ্যা থেকে ডাক্তার আনতে হবে—এটা আজকে কনসেনসাস অব দি হাউস হয়েছে—কিন্তু আজকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, আজকে ৮৫০ জন ডাক্তার স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করেছেন ট্রান্সফার রদের জন্য। কিন্তু এই ৮৫০ জনের মধ্যে ৮০০ জন কলকাতায় বা সুবার্বে চার বছরের অধিক কাল ধ'রে রয়ে গেছেন। এখান থেকে তাদের তাড়াতে হবে। আজকে একটা চেনের ব্যবস্থা করতে হবে, তারা যদি না যায়, সরকারী নির্দেশ যদি অমান্য করে, তা হ'লে আইন করতে হবে। তারা আজকে এখানে খুঁটি গেড়ে বসে আছেন। দেখবেন এক একজন বড় বড় ডাক্তার, কেউ করে পার্টটাইম, কেউ পায় অনারারিয়াম আর এই সমস্ত ডাক্তার চার বছরের অধিককাল ধ'রে এখানে খুঁটি গেড়ে বসে আছেন। এটা যেন তাদের বাপ-দাদার মৌরসী পাট্টার সম্পত্তির মত। আজকে তাদের ডিস্ট্রিক্টের দিকে তাড়াতে হবে। আমি আপনার মাধ্যমে স্মরণ করিয়ে দিতে চাই, বহু ডাক্তার এই রাইটার্স বিল্ডিংস-এর দৌরাত্মে তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত হচ্ছে। আজকে টিচিং স্টাফ হিসাবে যারা যেতে চায়, বহু পুরাতন ডাক্তার আছেন, যারা মফঃস্বলে চাকরি করেন তারা কোন কলেজে আসবার সুযোগ পাচ্ছেন না। কারণ রাইটার্স বিল্ডিংস এর লাল ফিতেতে সেই সমস্ত অর্ডার আটকে আছে।

[5-10—5-20 p.m.]

কখনও প্রভিশনাল লিস্ট, কখনও ফাইন্যাল লিস্ট হচ্ছে। এই অবস্থায় আমি একটা কথা বলতে চাই, আমাদের ফিপথ ফাইভ-ইয়ার প্ল্যান হচ্ছে সেটা খুব ভাল কথা। আমাদের শিক্ষার মান উন্নয়ন হবে, শিক্ষার পরিবর্তন আসবে, সেই অবস্থায় আমি ডিটেল্‌সে না গিয়ে শুধু পয়েন্টগুলো বলছি। যখন এই শিক্ষার মাধ্যম পরিবর্তন হচ্ছে, যখন ১০ ক্লাসের পরিবর্তন হচ্ছে তখন শিক্ষামন্ত্রীর কাছে এবং সরকারের কাছে অনুরোধ করবো এই শিক্ষা ব্যবস্থা পরিবর্তন হবার সঙ্গে সঙ্গে সিলেবাস, পাঠ্যপুস্তক, তার পঠন এবং পাঠন-এর অসামঞ্জস্য দূর করা, সমাজবাদের চিন্তা বাস্তবে রূপদান করার কথা যেন চিন্তা করা হয়। আর একটা কথা বলি, এই কলকাতায় কিছু কিছু স্কুল আছে, যারা ২৫/৩০ টাকা মাসে মাইনে নিয়ে বড় বড় বাবুদের ছেলেদের পড়ানোর ব্যবস্থা করেছেন। তারা সরকার থেকে সাহায্য নেন না। এই ব্যবস্থা কেন থাকবে? কলকাতা শহরে যে মাইনে দিয়ে ছেলেরা পড়বে দূর গ্রামান্তরেও সেই রকম ভাবে ছেলেরা সেই মাইনে দিয়ে পড়বে, এই ধরনের বৈষম্য থাকা উচিত নয়। যখন নূতন শিক্ষা নীতি চালু করা হবে, তখন যেন এই বৈষম্য দূর করা হয়। আমি আপনার মাধ্যমে একটা বিষয়বস্তু পড়ে শেষ ক'রে দিতে চাই। এই সরকারের কাছে আমার এই বক্তব্য হচ্ছে—যদিও আমার অনেক কিছু বলার ছিল, সময়াভাবে বলতে পারছি না,

তবুও আমি একটা বিষয় স্মরণ করিয়ে দিতে চাই, এই দেশের একটা পরিবর্তন আনতে হলে কিছু কিছু জিনিস সংযোজিত হওয়া দরকার। ভূমিসংস্কার এবং তার সংলগ্ন বিষয়গুলি রাষ্ট্রায়ত্ত করা এবং নূতনভাবে ঢেলে সাজিয়ে এমন ব্যবস্থা করতে হবে যাতে চাষীরা আরও বেশি লাভজনক স্বার্থে ঋণ পায়। সরবরাহ এবং দ্রব্যমূল্য যাতে ঠিক মত হয় তার ব্যবস্থা করা। খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা আনার লক্ষ্যমাত্রা ঠিক ক'রে ব্যাপকহারে কর্মসংস্থানের উদ্দেশ্যে কৃষিকে বৈজ্ঞানিক ও আধুনিকীকরণ করতে হবে। শিল্প, কারখানা স্থাপন এবং তার সম্প্রসারণ করতে হবে, কুটীরশিল্পসহ সকল প্রকার শিল্প স্থাপন ও বিনিয়োগ করার ব্যবস্থা করতে হবে। এই ক'টি কথা ব'লে মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয়া সদস্যা নুরুন্নেসা সাত্তার যে সমর্থন জানিয়েছেন, তা আমিও সমর্থন জানিয়ে আবার মন্ত্রিসভাকে হুঁশিয়ার করে দিই যে ঐ লাল ফিতেওয়ালা ঐ লালবাড়ির ঐসমস্ত আমলার বিরুদ্ধে হুঁশিয়ার থাকতে হবে। এই কথা ব'লে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগৌতম চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আজকে এই বক্তব্য রাখতে গিয়ে আমি রাজ্যপালের ভাষণকে এই কারণে স্বাগত জানাচ্ছি যখন দেখতে পাচ্ছি যে সারা পশ্চিমবাংলায় ৪০ হাজার বেকারের কর্মসংস্থান হতে চলেছে, যখন দেখতে পাচ্ছি যে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে বিদ্যুৎ শক্তি পেঁাছে যাচ্ছে, এই কারণে ধন্যবাদ জানাচ্ছি যখন দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার গ্রাম থেকে গ্রামান্তরে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্পের ব্যবস্থা হচ্ছে। আগামী দিনে আমাদের এই পশ্চিমবাংলাকে সত্যিকারের সোনার বাংলার যে স্বপ্ন আমাদের এই প্রগ্রেসিভ সরকার দেখেছেন সেই স্বপ্ন সার্থক হতে চলেছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আজকে আপনাকে জানাতে বাধ্য হচ্ছি যারা আমাদের শরীক হয়েছেন সেই সি পি আই বন্ধু, যারা যুক্তফ্রন্টের আমলে ঐ সি পি এম-এর সঙ্গে থেকে, বামপন্থী রাজনৈতিক দলগুলির সঙ্গে থেকে মালদা, হবিবপুর বামনগোলা, গাজল এবং মেদিনীপুরের গ্রামাঞ্চলে বিভীষিকার আগুন জ্বালিয়েছিল, মালদার গ্রামে ঝালিক-বাড়িতে আগুন জ্বালিয়ে যুবককে পুড়িয়ে মেরেছিলো সেই সি পি আই বন্ধুরা তাদের সেই কলুষিত হাতকে পবিত্র করার জন্য যখন আমাদের সাথে কাজ ক'রে আগামী দিনে পশ্চিম-বাংলাকে উন্নতির পথে নিয়ে যাবে, সেই সি পি আই বন্ধু মাননীয় সোমনাথ বাবু তিনি আমার থেকে অনেক বয়সে বড়, আমার থেকে অনেক বেশি জানেন, অনেক বেশি শিক্ষিত, সেই মাননীয় সোমনাথ বাবু, আমাদের এই সরকারকে তাঁর লিডার ডাঙ্গে সাহেব আমাদের নেতাকে বুর্জোয়া বলেছেন এবং সেটা তিনিও সমর্থন করেছেন। তার সঙ্গে সঙ্গে আমাদের মাননীয়া পূরবী মুখোপাধ্যায় যে কথা জনসভায় বলেছিলেন সেই পরিবারের ছেলেকে সেই পরিবারের দৌহিত্রকে বলা হয়েছে বুর্জোয়া। সেই পরিবারের পিতামহ শুধু পশ্চিমবাংলায় কেন ভারতবর্ষের স্বাধীনতা সংগ্রামে বিরাট একজন সাথী ছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ঐ মাননীয় সদস্যকে এ কথা জানাতে চাই, আমি জানি না সেই মাননীয় সদস্যর কোন সন্তান আছে কিনা অথবা কোন বিবাহযোগ্য পুত্র আছে কিনা। সেই পুত্রের জন্য যদি পুত্রবধূর খোঁজ করতেন, তিনি কিন্তু লক্ষ্য করতেন যে বংশপরিচয় ব'লে একটা পদার্থ আছে। বংশপরিচয় যদি ভাল না হয়, তা হ'লে তিনি কখনও তার পুত্রের সঙ্গে বিবাহের ব্যবস্থা করতেন না এবং সেই কথাই আমাদের মাননীয়া পূরবী মুখোপাধ্যায় সেই জনসভায় বলেছিলেন। যে দৌহিত্র, যাঁর পিতামহ সারা পশ্চিমবাংলার জন্য তথা সারা ভারতবর্ষের লক্ষ লক্ষ স্বাধীনতা-কামী মানুষের জন্য যিনি চোখের জল ফেলেছিলেন সেই পরিবারের যে সন্তান সেই সন্তানকে যদি বুর্জোয়া বলা হয় এটা আমরা কখনও মানতে পারবো না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানি না সি পি আই বন্ধুরা ক্ষেত্রবিশেষে বুর্জোয়া বলছেন কিনা। কিন্তু অত্যন্ত লজ্জার কথা যারা আজকে আমাদের নেতাকে বুর্জোয়া বলার চেষ্টা করছেন সেই সি পি আই পার্টির নেতৃত্ব যারা দিচ্ছেন ডঃ ভূপেশ গুপ্ত, ইন্দ্রজিৎ গুপ্ত, হীরেন মুখার্জী, যারা ফরেনের বড় বড় ডিগ্রী হোল্ড ক'রে সত্যিকারের বুর্জোয়া হয়ে মানুষের কাছে ভাঁওতা দেবার চেষ্টা করছেন। যারা বলছেন আগামী দিনে মানুষের জন্য শোষিত মানুষের জন্য বিপ্লব, জিন্দাবাদ বলে ভারতবর্ষের বুকে বিপ্লব সৃষ্টি করবো সেই সমস্ত মুখোস পরে আমাদের এই জনদরদী নেতাকে যারা বুর্জোয়া বলার চেষ্টা করেছেন তাদের বিরুদ্ধে শুধু ক্ষোভ নয়, মাননীয় সদস্যদের আমি অনুরোধ করবো তাদের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করার জন্য। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আমি সবেমাত্র ছাত্র জীবন থেকে আজকে রাজনীতিতে এসে এই বিধানসভার সদস্য হয়েছি। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে বক্তব্য আমরা বার বার রেখেছি এখানে, তা তার মধ্যে দেখলাম না। আজকে ছাত্র পরিষদ পশ্চিমবাংলার শতকরা ৯৬টি স্টুডেন্ট ইউনিয়ন দখল করে আছে, সারা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ ছাত্র একই কণ্ঠে ভারতবর্ষের মানুষের কাছে এবং এই জনপ্রিয় সরকারের কাছে বার বার আমাদের দাবি পৌঁছে দেবার চেষ্টা করেছে, আমাদের ছাত্র পরিষদের তরফ থেকে ঘোষণা করা হয়েছিল, আমরা এই জনপ্রিয় সরকার যখন তৈরি করতে পেরেছি, আমাদের মূল দাবি ভারতবর্ষের বুকে পশ্চিমবাংলার বুকে আগামী দিনে সমাজতান্ত্রিক শিক্ষা চালু করবো, আগামী দিনে এই ভারতবর্ষের বুকে, এই পশ্চিমবাংলার বুকে এবং প্রতিটি রাজ্যে রাজ্যে আমাদের জাতির ইতিহাস আবশ্যিক পাঠ্যরূপে পরিচালিত করবো। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি আমরা ঘোষণা করেছিলাম, আমাদের পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষ থেকে মিশনারী ব্যবস্থা উচ্ছেদ করবো। আজকে পশ্চিমবাংলা সরকারী দপ্তর থেকে শুরু ক'রে, পশ্চিমবাংলার বেসরকারী দপ্তর পর্যন্ত, প্রতিটি জায়গায় এই মিশনারী স্কুলের ইংরাজী ভাষার মাধ্যমে আমাদের শিক্ষার যোগ্যতা নিরূপণ করা হয়। অত্যন্ত লজ্জার সঙ্গে বলছি ১৯৪৭ সালে আমাদের ভারতবর্ষ স্বাধীন হয়েছে, কিন্তু তখন ভারতবর্ষ যে সাম্রাজ্যবাদী শোষণের মধ্যে ছিল সেই সাম্রাজ্যবাদী শোষণ থেকে আজকেও ভারতবর্ষ এখনও মুক্ত হতে পারে নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তার সাথে সাথে আমি এই কথাও বলছি যে, আমি বিভিন্ন হাসপাতালের সঙ্গে জড়িত আছি এবং সেই সমস্ত হাসপাতালের কর্মচারীদের উন্নয়নের জন্য আমরা চেষ্টা করছি। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে রাজ্যপালের ভাষণের মধ্যে ঐ সকল হসপিটালের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের বক্তব্য কিছুই নেই। যদিও আমাদের স্বাস্থ্য-মন্ত্রী পশ্চিমবাংলার মানুষের কাছে ঘোষণা করেছেন যে, মেডিকেল কলেজ হসপিটাল-এ সাড়ে ৪ লক্ষ টাকার বেশি চুরি হয় এবং পি জি হসপিটালে সাড়ে ৩ লক্ষ টাকার ওষুধ চুরি হয়। সেখানে চতুর্থ শ্রেণীর কর্মচারীরা মাসে ১৫০ টাকা বেতন পান, সেই টাকায় তাদের শিশুর মুখে অন্ন জোটে না, তাদের মাথার উপর আচ্ছাদন নেই, তারা সন্তানদের শিক্ষার ব্যবস্থা করতে পারে না। এই অবস্থার মধ্যে থেকে তারা যখন দেখে হসপিটালের আলমারীতে স্তরে স্তরে সাজানো নানান ওষুধের শিশি তখন তারা বাইরের চোরাকারবারীদের দ্বারা প্ররোচিত হয়ে অভাব ভুলতে না পেরে ইচ্ছায় হোক অনিচ্ছায় হোক চুরির দায়ে গ্রেপ্তার হয়। মাঝে মাঝে তাদের সাসপেন্ড করা হয়। এই সমস্ত হাসপাতালের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের কোন বক্তব্য রাখা হলো না, একথা আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি। যখন পশ্চিমবঙ্গ সরকার এই জনপ্রিয় সরকার হিসাবে সারা ভারতবর্ষের মানুষের কাছে প্রমাণ করেছে যে, আমাদের দেশে সত্যিকারের সমাজতন্ত্র প্রতিষ্ঠা করার কাজে পশ্চিমবাংলা সব চেয়ে অগ্রণী হবে। তখন পশ্চিমবাংলার যেসমস্ত চতুর্থ শ্রেণীর কর্মচারী আছেন তাদের বেদনার কথা একবারও বলা হয় নি। তাই আমি রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা করতে উঠে বার বার বলতে চাইছি যে, লক্ষ লক্ষ বেকার যুবকদের কথা লক্ষ লক্ষ বেকার ভাইদের কথা এবং তার সাথে এই সমস্ত চতুর্থ শ্রেণীর কর্মচারীদের কথা। যাদের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই!

[5-20- -5-30 p.m.]

আমরা জানি যে যুবকের বুকের রক্ত আছে স্পৃহা আছে কাজ করার ক্ষমতা আছে, যে দীর্ঘদিন ধ'রে ইনক্লাব জিন্দাবাদ, লাল সেলাম, বন্দেমাতরম ব'লে সে যদি রাত্রের অন্ধকারে বাড়ি ফিরে গিয়ে দেখে অন্নাভাবে তার বাপ-মায়ের, বোনের চোখে জল, তা হ'লে তার কি অবস্থা হয়। রাজ্যপালের ভাষণে ঘোষণা করা হয়েছে আগামী দিনে ৪০ হাজার বেকার যুবকের কর্মসংস্থান হবে। কিন্তু সঙ্গে সঙ্গে একথাও বলেছেন যে, শুধুমাত্র সরকারী চাকরি দিয়ে বেকার সমস্যার সমাধান করা যাবে না। তিনি যে এই সত্যি কথা বলেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। আমার একটা সাজেশান হচ্ছে যে, ১৭ হাজার চাকরির জন্য ১৬ লক্ষ দরখাস্ত পড়েছে, ১০ হাজার চাকরির জন্য ১৮½ লক্ষ দরখাস্ত করেছে, তখন পশ্চিমবাংলা সরকার থেকে কোন ঘোষণা করা হচ্ছে না যে, আগামী দিনে পশ্চিমবাংলায় ক্ষুদ্রশিল্প হিসাবে

গড়ার জন্য ৫০০ টাকা বিনিময়ে কেউ যদি মোমবাতির কারখানা গড়তে চায়, তা হ'লে সেই রকম ১০ জন বেকার যুবক অ্যাপ্লিকেশন করলে তাকে সরকার থেকে সাহায্য করা হবে? বা কেউ যদি ছোট লেদ মেসিনের কারখানা খোলে, তা হ'লে সরকার থেকে ভার নিয়ে সেই কারখানা খুলে দেওয়া হবে। আমরা যদি এইরকমভাবে অ্যাডভারটাইজমেন্ট করি তা হ'লে একদিকে যেমন পশ্চিমবাংলায় ক্ষুদ্রক্ষুদ্র শিল্প হবে হাজার হাজার লাখ লাখ অ্যাপ্লিকেশন পড়বে না তেমনি অন্যদিকে পশ্চিমবাংলায় শিল্পোন্নতি হবে। তাই আজ দৃষ্টি আকর্ষণ করছি যে, পশ্চিমবাংলায় বেকার ভাইদের দিকে তাকিয়ে, লক্ষ লক্ষ হাসপাতাল কর্মচারীদের দিকে তাকিয়ে আগামী দিনে পশ্চিমবাংলা ছাত্র সমাজের বক্তব্য যদি না শোনা হয়, তা হ'লে যেভাবে ১৯৬৭ সালের পর থেকে কোলকাতা মহানগরী শুধু নয়, বাংলাদেশের কোনে কোনে যেমন ট্রামে, বাসে আগুন জ্বলেছিল আবার তাই হবে। তাই পশ্চিমবাংলার ছাত্র সমাজের ন্যায্য দাবি আগামী দিনে বারুদের শিক্ষা ব্যবস্থা চালু করা হোক, মিশনারী শিক্ষা ব্যবস্থার উচ্ছেদ হোক, তা না হ'লে আগামী দিনে ট্রাম-বাস পুড়বে কিনা তা জানি না। আপনার মাধ্যমে তাই বলব যদি সিদ্ধার্থবাবুর সোনার বাংলাকে কলুষিত করতে না চান তা হ'লে ছাত্র সমাজের বক্তব্য মেনে নিন এবং তা হলেই ভারতবর্ষে সমাজতান্ত্রিক সমাজ প্রতিষ্ঠিত হবে। জয় হিন্দ।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৯ই ফেব্রুয়ারি রাজ্যপালের উৎসাহ-ব্যঞ্জক ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে স্বাগত জানিয়ে এবং সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখতে চাই। আজকের যুগান্তর কাগজে দেখলাম যে, সি পি এম নেতা জ্যোতিবাবু বলেছেন পশ্চিমবঙ্গে গণতন্ত্র নেই—বিধানবাবুর আমলে গণতন্ত্র ছিল, প্রফুল্লবাবুর আমলে কিছুটা ছিল। কিন্তু সিদ্ধার্থবাবুর আমলে কিছুই নেই। সিদ্ধার্থ-বাবু রাজনৈতিক ব্যর্থতায় ও অর্থনৈতিক দৈন্যতায় ভুগছেন তিনি বলেছেন। আমার মনে হয় তিনি যে গণতন্ত্র প্রতিষ্ঠা করতে চাচ্ছেন সেটা এ গণতন্ত্র নয়। আব্রাহাম লিংকনের সংজ্ঞা অনুযায়ী গভর্নমেন্ট অব দি পিপল ফর দি পিপল অ্যান্ড বাই দি পিপল যদি হয় তা হ'লে কিন্তু পশ্চিমবঙ্গে গণতন্ত্র আছে এবং থাকবে। কেন না জনসাধারণের সমর্থন পুষ্ট হয়ে, তাদের আশীর্বাদ পুষ্ট হয়ে আমাদের এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং সেইভাবে তাঁরা কার্যাবলী রচনা করছেন। তিনি বলেছেন এখানে গণতন্ত্রের কবর হয়েছে। আমার মনে হয় তিনি বুঝতে ভুল করেছেন। কারণ তিনি টেবিল-কে শ্লেট দেখছেন, শ্লেট-কে চেয়ার দেখছেন। তিনি কি রোগে ভুগছেন জানি না, কারণ আমি ডাক্তার নই, কিন্তু আশা করি তিনি তাঁর ভুল সংশোধন করে নেবেন। নিশ্চিত গণতন্ত্র সেটা তিনি ভুল বুঝেছেন। আশা করি তিনি সেই ভুল সংশোধন করে নেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর এস পি-র সদস্য মাননীয় শীশ মহম্মদ মুর্শিদাবাদের ফরাক্কার ভাঙ্গনের কথা উল্লেখ করেছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই, এই ব্যাপারে আমাদের সরকার সচেতন, কেন্দ্রীয় সরকারকে এই বিষয়ে সচেতন করা হয়েছে। তিনি প্রধান মন্ত্রীর বিমাতৃসুলভ আচরণের কথা বলেছেন, সেটা আদৌ সত্য নয়। আমাদের কথা হচ্ছে, আমাদের অর্থ সীমিত, সেইভাবে আমাদের এগোতে হচ্ছে। তিনি বিড়ি শ্রমিকদের কথা বলেছেন, নিশ্চয়ই সময়মত ব্যবস্থা করা হবে। আজ আমাদের পশ্চিমবঙ্গে বেকার সমস্যা নিয়ে মাথা ঘামানোর দরকার হয়ে পড়েছে। আজ আমাদের প্রগতিশীল সরকার কি শিক্ষাক্ষেত্রে কি শিল্পক্ষেত্রে কি কৃষিতে আধুনিকীকরণের ক্ষেত্রে কি গ্রামবাংলায় বৈদ্যুতিকরণের ক্ষেত্রে কি ভূমি সংস্কারের ব্যাপারে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। আমাদের প্রগতিশীল সরকারের স্বপ্ন সোনার বাংলা গড়া। নিশ্চয়ই সোনার বাংলা হবে, কারণ এই সরকারের পিছনে জনসাধারণের সমর্থন আছে। কিন্তু দুঃখের বিষয় রাজ্যপালের ভাষণে আমাদের এখানে অনেক ভিখারী আছে, অনেকে পতিতাবৃত্তি অবলম্বন ক'রে জীবিকা নির্বাহ করছে, তারা এই সমাজের লোক, তাদের কথা নেই। আজকে যেমন বিভিন্ন বিভাগে ৪০ হাজার চাকরি দিয়ে কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে, সেল্ফ এমপ্লয়মেন্ট দ্বারা কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে, সেইরূপ যারা পতিতাবৃত্তি অবলম্বন করছে তাদের অর্থ-নৈতিক পুনর্বাসনের ব্যবস্থা করার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং যারা ভিখারী বা যারা বার্ধক্যে পৌঁছেছেন তাঁদের যেন ভাতা দেওয়ার ব্যবস্থা করা হয়।

আমাদের শিক্ষাকে কার্যমুখী ক'রে তুলতে হবে, তা না হ'লে লোকে বেকার হয়ে পড়বে। ভূমিসংস্কারের ব্যাপারে কেবলমাত্র বর্গাদারদের স্বার্থ রক্ষা করা হয়েছে, আমি বলতে চাই, মালিকদেরও স্বার্থ রক্ষা করার ব্যবস্থা করা দরকার। এইসব দিকে দৃষ্টি আকর্ষণ ক'রে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকৃষ্ণপদ রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে পশ্চিমবাংলার রাজ্যপাল কর্তৃক প্রদত্ত ভাষণকে স্বাগত জানিয়ে আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মন্ত্রিসভার প্রতি কয়েকটি বক্তব্য পেঁছে দিতে চাই। আমরা রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাচ্ছি এই জন্য যে আজকে অস্বীকার করার কোন কারণ কোন উপায় নেই। নতুন যাঁরা যোগদান করেছেন অনেক পরে আমাদের বিপ্লবী আর এস পি বন্ধুরা তাঁরা হয়ত নিছক বিরোধিতা করার দৃষ্টিভঙ্গী নিয়ে সরকারের কাজে বিরোধিতা করবেন এটা আমরা জানি। কিন্তু আজকে পশ্চিমবাংলার মানুষের সংগে আমরাও দ্বিধাহীন কণ্ঠে একথা বলতে পারি ১৯৬৭ এবং ১৯৬৯ সালে দু'দুবার পশ্চিমবাংলার জনগণ দ্বারা একচেটিয়া কারবারের মালিকানা নিয়ে যাঁরা পশ্চিমবংগ সরকার তৈরি করেছিলেন যার শরিক ছিলেন আজকের বিপ্লবী বন্ধুরা তাঁদের কৃতিত্ব তাঁদের রাজনৈতিক দক্ষতা পশ্চিমবংগকে এমন একটা অবস্থার মধ্যে ফেলে ছিল .......

[5-30—5-40 p.m.]

আমরা পরিষ্কারভাবে ঘোষণা করছি, এই সরকারের চলার পথে গত চার বছরের ব্যর্থতার জঞ্জালকে পায়ে মাড়িয়ে এগিয়ে যাওয়ার পথ করতে হয়েছে। একটু আগে ঘোষণা করেছেন আর এস পি-র বন্ধু তিমিরবাবু গতকাল তার আগের দিনের একটা দুঃখজনক ঘটনার উদাহরণ দিয়ে যে, এই রাজ্যে নাকি আপাততঃ কোন মানুষের গণতান্ত্রিক অধিকার নাই, আইন-শৃঙ্খলাও নাই। কিন্তু আইন-শৃংখলা যে আছে তাদের বিধানসভায় উপস্থিতি, গণতান্ত্রিক অধিকার যে আছে তাদের বিধানসভায় উপস্থিতিই প্রমাণ করতে পেরেছে সেটাই আমরা বলতে পারি। আজকে তাদের বক্তব্য শোনার পর উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা উদাহরণ মনে পড়ল যে, রামায়ণে দস্যু রত্নাকর রাম বলতে না পেরে মরা মরা বলতে বলতে একদিন রাম বলেছিলেন। বিপ্লবী আর এস পি-র বন্ধুরা নির্বাচনের চুরি চুরি বলতে বলতে শেষ পর্যন্ত একদিন সি পি এম-এর মুখে ছুরি দিয়ে বিধানসভায় প্রবেশ করলেন। আমাদের বলেছেন আমরা যে পথ দেখিয়েছি সেই পথই পশ্চিমবাংলার পথ, যে পথ ধ'রে অনেক বিলম্ব হ'লেও তাদের চৈতন্যের উদয় হয়েছে এবং আর এস পি-র বন্ধুরা তা অনুসরণ ক'রে বিধানসভায় এসেছেন। অনেক বিলম্ব হ'লেও তাদের এজন্য ধন্যবাদ দিচ্ছি। আজকের দিনে যখন এই সরকার পশ্চিমবাংলার জনগণের ইচ্ছায় এবং পশ্চিমবাংলার জনগণের শুভেচ্ছা এবং আশীর্বাদ নিয়ে তৈরি হয় পশ্চিমবাংলার একশ্রেণীর যুবসমাজ যারা গত চার বছর ধ'রে রাজনৈতিক হতাশার শিকার হয়েছিলেন, ভয়ংকর রাজনৈতিক শিকার হয়ে পশ্চিমবাংলার কোথাও কোথাও সি পি এম আর এস পি-র সংগে পাইপগানের যুদ্ধের মহড়া দিচ্ছিলেন সেই বিভ্রান্ত যুবসমাজকে নিয়ে কয়েকটি জাতীয়তাবাদী সংগঠন সেই পশ্চিমবাংলার যুব কংগ্রেসের এবং ছাত্র পরিষদের তাদের নেতৃত্ব দেবার চেষ্টা করেছিলেন। আমরা অনেকে রক্তের বিনিময়ে প্রাণের বিনিময়ে যে প্রাণ নেবার কৃতিত্ব অনেক ক্ষেত্রে আজকের বিপ্লবী বন্ধুদের আছে, আমরা বহু রক্তের মূল্যে আজকে পশ্চিমবাংলাকে একটা স্বাভাবিক অবস্থায় প্রতিষ্ঠিত করতে পেরেছি। রাজ্যপালের ভাষণের মধ্যে সেই যুব সমাজের প্রতি আকর্ষণ সৃষ্টি করার প্রয়াস একটু কম লক্ষ্য করছি। এখানে অনেকে অনেক বিষয়ে বক্তব্য রেখেছেন, আমি সামগ্রিকভাবে যুব সমাজের কথা ব'লে আমার বক্তব্য শেষ করব। গত চার বছরে অনেক রাজনৈতিক হত্যাকাণ্ড ঘটেছে, অনেকে খুনের রাজনীতির শিকার হয়ে পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে যুব সমাজের যে অবস্থা হয়েছে তাতে আমরা জানি এমন অনেক মা আছেন যার একমাত্র পুত্র রাজনৈতিক হত্যাকাণ্ডের শিকার হয়েছেন, সেখানে আমরা আশা করেছিলাম এবং মন্ত্রিমহাশয়ের কাছে আশা করেছিলাম যে, পশ্চিমবাংলায় নূতন ক'রে মায়ের কোল খালি হতে দেব না এই প্রতিশ্রুতি আমরা পশ্চিম-বাংলার মানুষকে দিয়ে তাদের সমর্থন চেয়েছি এবং তাদের সমর্থন আমরা পেয়েছি। গর্ব ক'রে বলতে পারি নূতন ক'রে পশ্চিমবাংলার মায়ের কোল খালি হচ্ছে না। আমার সরকারের

কাছে অনুরোধ জেলাভিত্তিক এই ধরনের নিরন্ন, অসহায়, নিঃসহায় পরিবার ভিত্তিক তথ্য সংগ্রহ ক'রে তাদের সাহায্য করবার জন্য পরিকল্পনা সরকার গ্রহণ করুন। আর একটি কথা, যে কথা সবাই বলেছেন, সরকারপক্ষের বক্তারা বলেছেন, বিপক্ষেরও বক্তারা বলেছেন, বেকার-সমস্যার কথা। আজ বেকাররা যুব সমাজের একটা অংশ। আমিও বলি আজকে ১৭ হাজার, ৪০ হাজার অথবা ১০ হাজার চাকরি দিয়ে পশ্চিমবাংলার সামগ্রিকভাবে বেকারসমস্যার সমাধান করা হবে না। আজকে আমি বলতে চাই কোন সংকীর্ণতার ভাব নিয়ে নয়, কোন প্রাদেশিকতার ভাব নিয়ে নয়, অন্য কোন সাম্প্রদায়িকতার প্রশ্ন না তুলে একটা প্রশ্ন মন্ত্রিসভার কাছে আপনার মাধ্যমে আমরা পেঁছে দিতে চাই। আজকে আমরা লক্ষ্য করছি যে, বিহারে বিহারী ছাড়া চাকরি পাবার সুযোগ থাকবে না। আজকে যখন আমরা লক্ষ্য করি টাটাতে বিহারবাসী ছাড়া অন্য কেউ চাকরির সুযোগ পাচ্ছে না, তখন মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয়—আমাদের সর্বজনশ্রদ্ধেয় নেতা শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ের কাছে একটা প্রশ্ন জাগে যে, আপনি কি অন্য কোন ভয়ে ভীত, আপনি কি দিল্লীর কোন নির্দেশে বা ইঙ্গিতের ভয়ে ভীত—সে কথাটা আপনার মুখ দিয়ে আমরা বের করতে চাই। আমরা জানি পশ্চিমবাংলার শ্রীসিদ্ধার্থ রায়ের মন্ত্রিত্ব দিল্লী বা অন্য কোন প্রদেশের নির্দেশে হয় নি, এই সরকার পশ্চিমবাংলার মানুষরাই তৈরি করেছেন, পশ্চিমবাংলার যুব সমাজ, ছাত্র সমাজ প্রাণ দিয়ে তৈরি করেছে। আমি শেষ কথা বলতে চাই, পশ্চিমবাংলা সরকার পশ্চিমবাংলার উন্নয়নের জন্য এবং পশ্চিমবাংলার যুব সমাজকে হতাশাগ্রস্ত না হওয়ার জন্য, পশ্চিমবাংলার যুব সমাজের কাছে নতুন ক'রে কোন পথ দেখাবার জন্য আমার সরকার পশ্চিমবাংলার সমস্ত কর্মক্ষেত্রে পশ্চিমবঙ্গবাসীদের প্রাধান্য দেবে না কেন একথা আমরা বুঝতে পারি না। আমি আপনার মাধ্যমে এই প্রশ্ন আমাদের মন্ত্রিসভার সামনে রেখে পশ্চিমবাংলার একটা মৌলিক সমস্যা সমাধানের পথ খুঁজে পাব ব'লে মনে ক'রে রাজ্যপালের ভাষণকে অভিনন্দন দিয়ে আমি আমার ভাষণ শেষ করছি।

**শ্রীশচীনন্দন সাউ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। এবং সেই সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য আপনার সামনে উপস্থিত করতে চাই। আজকে পশ্চিমবাংলার দিকে তাকালে দেখতে পাই, দেশে আইন ও শৃঙ্খলার শুধু উন্নতিই হয় নি, যথেষ্ট উন্নতি হয়েছে। আজকে পশ্চিমবাংলার গ্রাম-বাংলার চাষীদের উন্নতির জন্য সরকার এগিয়ে গিয়েছেন, আজকে আমরা লক্ষ্য করেছি কুটির শিল্পের ক্ষেত্রে আমাদের এই সরকার এগিয়ে গিয়েছেন। এই সরকার শ্রমিকদের স্বার্থে, কৃষকের স্বার্থে, গরিব মানুষের স্বার্থে, নিম্ন মধ্যবিত্তের স্বার্থে এগিয়ে গিয়েছেন, রাজ্যপালের ভাষণে তারই গুরুত্বপূর্ণ ইঙ্গিত দেখতে পাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একথা বলতে চাই যে, পশ্চিমবাংলার বুকে আজকে আমরা যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি দেখতে পাচ্ছি, যুক্তফ্রন্টের সময় এবং যুক্তফ্রন্টের পর আমরা লক্ষ্য করেছি নকশাল আন্দোলনের নামে সেই পরিস্থিতি কোথায় গিয়েছিল? তখন পশ্চিম-বাংলার শান্তি বিনষ্ট হয়ে গেছল। আজকে আর এস পি বন্ধুরা যারা আইন-শৃঙ্খলা সম্বন্ধে এত কথা বলছেন, তাঁরাও সেদিন যুক্তফ্রন্টের মধ্যে ছিলেন। সেই সময় দেশের আইন-শৃঙ্খলা এমন অবস্থায় গেছল যে, আমার জেলা বীরভূমে সেদিন মানুষ যেতে পারছিল না, যুক্তফ্রন্ট সেদিন মানুষের ধান লুঠ করেছে, জীবন লুঠ করেছে, কি ভয়ানক অবস্থারই না সৃষ্টি হয়েছিল। নকশালদের নামে সেই সময় এস ইউ সি, আর এস পি, সি পি এম দিনের পর দিন অত্যাচার চালিয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বুকে আমাদের সরকার আসার পর আমি তাদের আমন্ত্রণ জানাই, আপনারা দেখতে আসুন তাদের দি দেন বন্ধুরা কোথায় গিয়েছেন। উপাধ্যক্ষ মহাশয়, আজকে আপনার কাছে রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে একথা জানাতে চাইছি যে আমাদের এই সরকার তো ১১ মাসের সরকার, শীশ মহম্মদ মহাশয়কে বলছি তাঁদের সরকার তো ছিলেন ১৪ মাসের যুক্তফ্রন্ট আবার ৯ মাসের যুক্তফ্রন্ট, জিজ্ঞাসা করি—তাঁরা কতজন ছেলেদের চাকুরি দিয়েছিলেন, কি কি সমস্যার সমাধান করেছিলেন? তবে একটা প্রশ্ন, তাঁরা পশ্চিমবাংলায় অনেক ঝঞ্ঝাট সৃষ্টি করেছিলেন, খুনের দিকে এগিয়ে গিয়েছিলেন, অনেক মাতার সন্তানকে তারা ছিনিয়ে নিয়ে মাতাকে সন্তানহারা করেছিলেন, অনেক স্ত্রী স্বামীহারা হয়েছিলেন, সেই তাঁরা আজকে কোন্ মুখে আইন-শৃঙ্খলার কথা বলছেন?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা কথা তুলে ধরতে চাই। আজকে আমাদের সরকারের যে কার্যকলাপ, তাতে আমাদের মন্ত্রিমহাশয়দের আপ্রাণ চেষ্টা থাকা সত্ত্বেও আমাদের কাজ ব্যাহত হচ্ছে। আমাদের প্রশাসন যন্ত্রের আমূল সংস্কার করতে হবে। আমাদের আমলাদের যে মনোভাব, সেই মনোভাবের দরুন আমাদের পশ্চিমবাংলা সরকারের চেষ্টা ব্যাহত হচ্ছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে সরকারের আমলাতন্ত্র, সরকারী কর্মচারী। এই সরকারী কর্মচারীরা আজকে মন্ত্রীদের কাজে অনেক ক্ষেত্রে বাধা সৃষ্টি করছে। মন্ত্রীদের আদেশ উপেক্ষা করছে। উপাধ্যক্ষ মহাশয়, আমরা পশ্চিমবাংলার বিধানসভায় বিপুল সংখ্যা গরিষ্ঠতায় আসা সত্ত্বেও এই আমলাতন্ত্রের সংস্কার করতে পারছি না কেন? আজকে আমার বক্তব্য হচ্ছে, আমাদের প্রসাশন যন্ত্রকে আমূলে সংস্কার করতে হবে, আমলাদের সরকারী কর্ম-চারীদের দুর্গ ভাঙ্গতে হবে, ভেঙ্গে সাধারণ মানুষের, শ্রমিকের স্বার্থে দেশকে এগিয়ে নিয়ে যেতে হবে। আমরা যেন সেটা অবিলম্বে করতে পারি। এই ব'লে আমি বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

[5-40—5-50 p.m.]

**শ্রীমতী ইলা রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আজকে আমি এই সভায় আমার বক্তব্য রাখছি।

আমরা বিগত দু'বছর আগে সারা পশ্চিমবাংলায় যা দেখেছি তা হলো এক ভয়াবহ দৃশ্য। আজকে আমাদের শ্রদ্ধেয় বন্ধু সোমনাথ লাহিড়ী আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছেন তাঁর নিজস্ব কোন পরিচয় নাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতি দুঃখের সহিত আমি জানাচ্ছি আমি অনেকবার এই হাউসে দর্শক হিসেবে এসে অনেক কিছু দেখেছি—শুনেছি। ১৯৬৭ সালে, ১৯৬৯ সালে এখানে যাঁরা আমাদের শ্রদ্ধেয় প্রবীণ সদস্যরা আছেন নিশ্চয়ই দেখেছেন এবং লাঞ্ছিত হয়েছেন ঐ যুক্তফ্রন্টের আমলে কতখানি তাঁরা লাঞ্ছিত হয়েছিলেন। আমার বলতে লজ্জা হচ্ছে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে পর্যন্ত আগুনে পোড়াবার চেষ্টা ওরা করেছিল। বহু সদস্যের জামা টেনে ছিঁড়ে দেওয়া হয়েছিল, কাউকে বা পিটুনি দেওয়া হয়েছিল। আমার বাড়ি পর্যন্ত ওরা অ্যাটাক করেছিল, মা-বোনকে গালাগালি করা হয়েছিল, দোকান পুড়িয়েছিল, অফিস পুড়িয়ে দিয়েছিল। আমাকেও তারা কটুক্তি করতে ছাড়ে নাই। এখানে সেসব কথা বলতে লজ্জা করছে। কোন পার্টিকে বা ব্যক্তিগতভাবে কাউকে দোষারোপ ক'রে সত্যিকার কোন সমস্যার সমাধান করা যায় না। বাংলাদেশের নাগরিকের প্রত্যেকের আমাদের অধিকার আছে এই বাংলার উপর কাজ করবার, আসুন আমরা সকলে মিলে একত্রে এই বাংলাদেশের কল্যাণ কার্যে ব্রতী হই। বন্ধুত্বের দাবি নিয়ে যে মোর্চা আমরা গঠন করেছিলাম আসুন একত্রে সবাই এই দেশের কাজ করি। বক্তৃতা দিয়ে অন্যকে দোষারোপ ক'রে আসল কোন কাজ হবে না।

আপনি নিশ্চয়ই দেখেছেন দু'বছর আগে সারা পশ্চিমবাংলায় মায়ের কোলে শিশুকে মায়ের সামনে হত্যা করা হয়েছে। বাংলার সমস্ত বাজার, রাস্তা ঘাট সমস্ত কিছু বন্ধ ক'রে দেওয়া হয়েছিল। স্কুল-কলেজ পোড়ান হয়েছিল। কিন্তু আজকে আমাদের এই জনপ্রিয় সরকারকে দোষারোপ করে, জানি না আপনারা কতখানি লাভবান হবেন বা হচ্ছেন। আমি মনে করি আমরা রাজনীতি করতে এসেছি। আমরা সবাই হাতে হাত মিলিয়ে কাঁধে কাঁধ মিলিয়ে আসুন সোনার বাংলা গ'ড়ে তলি। আপনারা সবাই বাংলার প্রত্যেক যুবক ও তরুণদের বন্ধু। আজকে আপনাদের কাছে বিনীতভাবে বলবো কাউকে দোষারোপ ক'রে কোন কাজ করা যায় না।

আপনি নিশ্চয়ই জানেন, এই পশ্চিমবাংলার গরিব মায়েদের দুঃখদুর্দশার কথা। ঘরে ঘরে মায়েদের খাদ্য নাই, বস্ত্র নাই। রুগ্ন শিশুকে কোলে নিয়ে মায়েরা দিনের পর দিন চোখের জল ফেলছেন। আমি বস্তিতে বস্তিতে যাই মায়েদের একটু ওষুধ পথ্য দিতে পারি না। আমাদের জনপ্রিয় সরকার যথাসাধ্য করছেন এবং করবেন। আমরা নানা রকম সমস্যা নিয়ে সরকারের কাছে এসেছি—বস্তির সমস্যা, হাসপাতালের সমস্যা, রাস্তাঘাটের সমস্যা। কিছু কিছু কাজ হয়েছে। আপনারা এই সব কাজের পথে কাঁটা হয়ে দাঁড়াবেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মনে করি আমাদের শিক্ষা পদ্ধতি একটু পালটান দরকার। কারণ আমরা যদি এইভাবে শিক্ষা দিই, তা হ'লে আমাদের দেশের সমস্যার সমাধান হতে পারে না। কিছু টেকনিক্যাল শিক্ষা দিতেই হবে, যেমন বিদেশে আছে। তাই আমরা যদি আমাদের দেশের উন্নতি করতে চাই, তা হ'লে আমাদের দেশের শিক্ষা পদ্ধতি পালটাতে হবে। আমি মনে করি যদি বাংলাদেশের মায়েদের সুসন্তান দরকার তা হ'লে সরকার থেকে ভাল খাদ্য এবং কিছু মেডিসিন বিতরণ করা উচিত। আমি মুখ্যমন্ত্রীকে শীঘ্র রুগ্ন মায়েদের স্বাস্থ্যের জন্য যত্ন নেবার জন্য অনুরোধ করবো। আমাদের বস্তিবাসীরা যেখানে বাস করেন সেখানে জঞ্জাল থাকে। আমি কর্পোরেশনকে বারংবার বলেছি, চিঠি দিয়েছি, তবু কর্পোরেশনের ঘুম ভাঙেনি। এই জনপ্রিয় সরকার কর্পোরেশন হাতে নিয়েছেন, সি এম ডি এ হয়েছে, তবু বস্তিবাসী মা-বোনেদের তেমন উন্নতি হচ্ছে না। তাই বস্তির উন্নতি দরকার। বস্তির উন্নতির কথা বললে, সি এম ডি এ বলে টাকা নেই, কর্পোরেশন বলে টাকা নেই। টাকার ব্যাপার সরকার দেখবে। কিন্তু বস্তির মায়েদের চোখের জল আমরা দেখতে পারবো না।

**শ্রীঅজিতকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২৫ বছর আগে আমরা ভাবতাম কি ক'রে ভারতকে শিল্পোন্নত দেশে পরিণত করা যায়। সমাজতান্ত্রিক দেশের সাহায্যে এদেশে মূল যন্ত্রশিল্প স্থাপিত হয়েছে। বিদ্যুৎ, ইস্পাত, ভারি যন্ত্রপাতি, রাসায়নিক দ্রব্য এবং খনিজ তেল উৎপাদন বেড়েছে। এদেশে আধুনিক শিল্পের বনিয়াদ তৈরি হয়েছে যা যুদ্ধোত্তর এশিয়া-আফ্রিকায় চীন ছাড়া কোনও দেশেই হয় নি।

কিন্তু এরই সংগে গরিবী ও বেকারীর সমস্যা অনেক গুণ বেড়েছে। এ সমস্যা কতকগুলি নূতন বৈশিষ্ট্য নিয়ে হাজির হয়েছে।

২৫ বছর আগে দারিদ্রের মূল কারণ মনে করতাম ব্রিটিশ সাম্রাজ্যবাদকে—সাম্রাজ্যবাদ বিরোধী ঐক্য চেতনা ও জাতীয় সংহতি বোধ আমাদের সমাজজীবনকে সুসংহত করেছিল। আজ ঐক্যবোধ বিধ্বস্ত। গরিবরা মনে করে বড়লোকেরা তাদের শত্রু। উন্নত অঞ্চলকে অনুন্নত অঞ্চল ঈর্ষা করছে।

শিক্ষিত মধ্যবিত্তরা আগের চেয়ে অনেক বেশি গরিব ও বেকার শিক্ষা থাকা সত্ত্বেও কাজ জোটে না, ভাত কাপড় ও আশ্রয় মেলে না- এই মধ্যবিত্ত সমাজের একটি ছোট অংশ ব্যবসা ও চাকুরিতে ভাল উন্নত।—তাদের ভোগবিলাস অপর অংশের ঈর্ষার বস্তু শিক্ষিত মধ্যবিত্ত সমাজের এই আভ্যন্তরীণ দ্বন্দ্ব তীব্র আলোড়ন সৃষ্টি করেছে নকশালবাদ নামে।

আগে কৃষকদের মধ্যে শ্রেণী বিভেদ এত প্রখর ছিল না। জমিদারের নিচে ছিল চাষী যাদের অধিকাংশের ছিল জমি ও লাঙ্গল। ক্ষেতমজুরের সংখ্যা ছিল সামান্য। আজ দুএকর জমির মালিক এবং ভূমিহীন শতকরা ৭৫ ভাগ। কুটির শিল্পে লোকের সংখ্যা ভীষণভাবে কমে যাচ্ছে।

আগেকার দিনেও গ্রামে বিরাট অংশ বেকার ছিল—অর্থনীতির ভাষায় তারা ছিল প্রচ্ছন্ন বেকার-ছোটখাট কাজ নিয়ে এরা থাকতো এবং কষ্টে দিন যাপন করতো।

বর্তমানে পুঁজিবাদী অর্থনীতিতে কাজ দেওয়ার মালিক একমাত্র পুঁজিপতিরা। মালিক যারা তারা কখনও বসিয়ে খাওয়ায় না। প্রতি ঘণ্টা, প্রতি মিনিট-এর শ্রম থেকে কতটা মুনাফা উঠবে তা হিসাব ক'রে তারা কাজ দেয়। যা ছিল প্রচ্ছন্ন বেকারী, তা আজ প্রকট ও ভয়াবহ হয়ে উঠেছে।

বেকারীর এই নতুন রূপ গ্রাম্য অর্থনীতিতে নতুন অবস্থা সৃষ্টি করেছে—বর্গাচাষ এবং কৃষিঋণ কমছে। ক্ষেতমজুর ও বেকারের সংখ্যা বাড়ছে। আগে বর্গাদার ও কৃষাণ নিজ পরিবারের লোকেদের নিয়ে চাষ করতো—এখন জমির মালিক তাদের সকলকে কাজ দেয় না, তাতে তার মুনাফা কম হয়। কম লোককে হাড়ভাঙ্গা খাটুনী খাটিয়ে সে মুনাফা বাড়াতে চায়।

গত ২৫ বছরে একটা ঔপনিবেশিক অর্থনীতি থেকে আমরা পুঁজিবাদী অর্থনীতিতে উত্তীর্ণ হয়েছি। সাম্রাজ্যবাদ পুঁজিবাদী বিকাশকে আধা সামন্তবাদী উৎপাদন সম্পর্ককে অবলম্বন ক'রে লুণ্ঠন করেছে। এই উৎপাদন সম্পর্ককে খর্ব করা এবং স্বাধীন অর্থনৈতিক বিকাশের ভিত্তি স্থাপিত হয়েছে, কিন্তু সঙ্গে সঙ্গে শিল্প ও কৃষিতে পুঁজিবাদের বিস্তার ঘটেছে। তারই ফলে ব্যাপকভাবে মানুষ উৎপাদনের উপায় জমি থেকে ব্যাপকভাবে উৎসাদিত —এ অর্থনীতিতে বহু মানুষের স্বাধীন, স্বনির্ভর জীবিকা থাকে না। যতক্ষণ না পুঁজির মালিক তাকে কাজ দেয় ততক্ষণ তাকে বেকার থাকতে হয়। যতক্ষণ এই মুনাফাভিত্তিক উৎপাদন ব্যবস্থা থাকবে ততক্ষণ গরিবী দূর হতে পারে না।

এদেশে মোট জনসংখ্যার ৫০ ভাগ-এর আয় দারিদ্র্যসীমার নিচে। আটশো কোটি টাকা ব্যয় না করতে পারলে সকলকে একটা সর্বনিম্ন আয়ের মধ্যে আনা সম্ভব নয়।

[5-50—6-00 p.m.]

কিন্তু ৮০০ কোটি টাকা তার জন্য ব্যয় করা অদূর ভবিষ্যতেও সম্ভব নয়। দারিদ্র্য দূর করার একটি উপায় পশ্চিমবঙ্গের পঞ্চম যোজনাতে ১০,০০০ একর জমি নিয়ে কৃষি প্রকল্প গড়া হবে যেখানে গরিব, মধ্য ও ধনী চাষী সকলেই থাকবে। সকলকেই বীজ, সার, বিদ্যুতের সুবিধা ও ঋণ এবং নির্দিষ্ট দামে সরকার ফসল কিনে নেবে। বড় লোকেদের আয় বাড়ানোর এবং গরিবকে বড় লোক হবার সুযোগ দেবে। এই যে পরিকল্পনা—একে কার্যকরী করবার পথে প্রচুর বাধা আছে। প্রথম কথা, ধান নিয়ে সার নিয়ে সমস্ত জমিকে কেন্দ্র ক'রে এই পরিকল্পনাকে কার্যকর করার মত উপযুক্ত ক্যাডার আমাদের আছে বা সেইরকম জন প্রতিষ্ঠান আছে কি না। আমলাতন্ত্রের যোগ্যতার ও সততার প্রশ্ন থেকে যাচ্ছে। ঋণ, সেচ, সার বিতরণের ক্ষেত্রে পক্ষপাতিত্ব আসবে না একথা কেউ বলতে পারে না—গরিব কৃষকেরা যে নির্দিষ্ট দামে ফসল বেচতে পারবে তার কোনও নিশ্চয়তা নেই। আমরা দেখেছি পাঞ্জাবে সরকার ব্যবসায়ীদের কাছ থেকে গম কেনেন। কৃষকেরা টাকা খরচ ক'রে গাড়ি বোঝাই ক'রে অনেক সময় তারা সরকারী গুদামে নিয়ে আসে। নানা অজুহাতে সরকার তা কেনে না। ফলে অল্প দামে তাদের বিক্রি ক'রে দিয়ে যেতে হয়। সুতরাং নির্দিষ্ট দামে যে বিক্রি করতে পারবে তা কোন নিশ্চয়তা নেই। সরকার যদি কৃষি পণ্যের দাম উঁচু রাখেন তা হ'লে কৃষি লাভজনক ব্যবসা হবে। যাদের পুঁজি, উদ্যম ও কৃষি বিষয়ক জ্ঞান আছে তারা খামারের আয়তন বাড়াতে চেষ্টা করবে। এই প্রকল্পে জমি কেনা বেচা লীজ দেওয়া নেওয়ারও বাধা নেই। যারা পুঁজি-হীন যাদের অল্প জমি বা বিষয়ক জ্ঞানের অভাব এরা চাষ ব্যয়বহুল ক'রে ফেলবে জমি রাখতে পারবে না। মজুরে পরিণত হবে। সত্য কথা উৎপাদন বাড়বে, মজুরের চাহিদাও বাড়বে, কিন্তু মজুরের সংখ্যাও অনেক বাড়বে। শ্রেণী বৈষম্য দূর না হয়ে তীব্রতর হবে। মজুরী কিছু বাড়বে। কিন্তু পুঁজিবাদী কৃষক মুনাফা বাড়াবার জন্য যন্ত্র বা গাড়ির সাহায্য নেবে, ফলে প্রচুর মজুরের কাজ থাকবে না গ্রামের বেকার বাহিনী বাড়তেই থাকবে। ১৯৬১-৭১ সালের মধ্যে পাঞ্জাবে ও হরিয়ানায় কৃষির বিরাট অগ্রগতি হয়েছে। পশ্চিমবঙ্গ অনেক পিছিয়ে আছে। কিন্তু পশ্চিমবঙ্গ ও পাঞ্জাবে মোট জনসংখ্যার মধ্যে কর্মে নিযুক্ত লোকের সংখ্যা শতকরা ২৮ এবং হরিয়ানায় ২৬%। হয়ত সরকার যদি কৃষি পণ্যের উঁচু দাম বাঁধেন তাতে পুঁজিবাদী কৃষকের মুনাফা বাড়বে, কিন্তু মজুরের অবস্থা খারাপ হবে সেই হেতু এ অবস্থায় কৃষক বিক্রেতা মজুর ক্রেতা হবে। সরকার ফসলের দাম কমিয়ে দিলে পুঁজিবাদী কৃষক উৎপাদন কমাবে মজুরী ও বেকারী তাতে বাড়বে। সুতরাং নূতন ব্যবস্থায় দারিদ্র্য ও বেকারী কমবে এ আশা করা যায় না। আসল কথা পুঁজিবাদী ব্যবস্থায় যেখানে ব্যক্তিগত মুনাফার প্রয়োজনে উৎপাদন হয়, সমগ্র সমাজের উন্নতি সেখানে কখনই সম্ভব নয়। লোকে ক্রীতদাসে পরিণত হবে সর্বহারার উপর শোষণ ক'রেই পুঁজিপতিরা উৎপাদন বাড়ায় মুনাফা বাড়ায়। উৎপাদনের প্রাচুর্যের পাশাপাশি থাকে চরম দারিদ্র্য। তাই পঞ্চম যোজনার কৃষি প্রকল্প পুঁজিবাদীদের প্রসার ঘটাতে পারবে। দারিদ্র্য দূর করতে পারবে না। দারিদ্র্য ও বেকারী দূর করার কথা যাঁরা বলেন তাঁদের আজ চিন্তা করতে হবে কিভাবে পুঁজিবাদী ব্যবস্থাকে ধ্বংস ক'রে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করা যায়। মনে রাখতে হবে পুঁজিবাদী ব্যবস্থাকে ধ্বংস করা একটি সামাজিক সংগ্রাম। অর্থনীতির কয়েকটি অংশে রাষ্ট্রীয় কর্তৃত্ব প্রতিষ্ঠিত

ক'রে পুঁজিবাদকে ধ্বংস করা যায় না। সমাজতন্ত্র প্রতিষ্ঠার পূর্ব শর্ত হ'ল রাষ্ট্রের সমস্ত স্তরে মেহনতী মানুষের কর্তৃত্ব। সেই কর্তৃত্ব না থাকলে মুনাফাভিত্তিক উৎপাদন ব্যবস্থার উপর কোনও নিয়ন্ত্রণ সম্ভব নয়। কৃষিতে পুঁজিবাদী ব্যবস্থার পরিবর্তে সমবায় কৃষি গ'ড়ে তোলার কথা আমাদের আজকে গভীরভাবে ভাবা দরকার। জমির মালিক মেহনতী কৃষক সমেত বেকার কৃষি মজুর সকলেই সমবায় কৃষিতে কাজ পাবে। এই সমবায় কৃষি ব্যবস্থাই সমাজতান্ত্রিক কৃষির পূর্ব শর্ত। মধ্য এশিয়ার সমাজতান্ত্রিক কৃষি ব্যবস্থা দেখতে গিয়েছিলাম। অনেক কালেক্টিভ ফার্ম ঘুরে ঘুরে দেখেছি—একজনও বেকার নেই। সকলেরই ভাল বাড়ি, ভাল খাবার, ভাল পোশাক, প্রত্যেক পাঁচ জন কালেক্টিভ ফার্মের মধ্যে একজনের মোটর গাড়ি আছে। এখানে সমাজতান্ত্রিক ব্যবস্থায় যাবার আগে এই পুঁজিবাদী অবস্থার মধ্যেও আজকের দিনে দুঃখকষ্ট, আজকের দিনে বেকারী কিছুটা কমানোর জন্য আমাদের প্রকৃত ভূমি সংস্কার, জব ওরিয়েন্টেড প্রোডাক্টিভ প্রোজেক্টস বিশেষ ক'রে গ্রাম বৈদ্যুতিকরণ, সেচ পরিকল্পনা এবং প্রাথমিক শিক্ষা প্রসারের জন্য ব্যাপক ব্যবস্থা নিলে বেকারী কমানো যায়। লক-আউট, লে-অফ ক্লোজার নিষিদ্ধ ক'রে সমস্ত বন্ধ কারখানা এখনই চালু করা এবং যেসমস্ত কাজে মানুষের পরিশ্রম কমিয়ে দেওয়া হয়, কাজ করার সুযোগ কমিয়ে দেওয়া হয়, তা নিষিদ্ধ ক'রে বেকারী কমানো যায়। অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, আজকের দিনে এই সমস্ত চিন্তাধারা বা কংক্রিট সাজেশান, কংক্রিট প্রোগ্রাম, আমরা রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি না। সেই জন্য মোটামুটি ২/১টি অ্যামেন্ডমেন্ট আমাদের এখানে রাখতে হয়েছে। এর পর যেটা আমি আনতে চাই সেটা হচ্ছে আজকের দিনে যে ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি হচ্ছে সেই সম্বন্ধে এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধি সমস্ত দেশের মধ্যে সবচেয়ে বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছে। খাদ্য, বস্ত্র, ওষুধ, কেরোসিন, দেশলাই, প্রভৃতি জিনিসের দাম আকাশ-ছোঁয়া হয়ে গেছে, এর ফলে সাধারণ মানুষের জীবনে যন্ত্রণা অসহ্য হয়ে পড়েছে। সাধারণ মানুষ এই অল্প কিছুদিনের মধ্যেই অনেক গরিব হয়ে পড়েছে। বড় বড় কারবারীরা ধনী হয়ে উঠেছে, সমাজে অর্থনৈতিক বৈষম্য অনেক বেড়েছে এবং গরিবী হঠাও আওয়াজ আজকে নিষ্ঠুর পরিহাসে পরিণত হয়েছে। গত বছর এই অবস্থা প্রতিকারের প্রতি দৃষ্টি আকর্ষণ করলে আমাদের বলা হয়, আশংকার কোন কারণ নেই, এটা সিজন্যাল, এটা ইনিভিটেবল, এটা একটা পাসিং ফেজ হয়েছে। এইভাবে অবস্থাকে না বুঝবার ভান করা হয়েছে। গ্রামে গেলে অবস্থা আরো খারাপের দিকে যে গেছে সেটা বোঝা যাবে। একচেটিয়া কারবারী বেশি জমির মালিক, মুনাফাখোরদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা ছাড়া অন্য কোন পথ নেই, থাকে না। এই অস্বাভাবিক মূল্যবৃদ্ধির অজুহাত হিসাবে সরকারী তরফ থেকে অনেক রকম যুক্তি দেখানো হয়েছে। বলা হয় বাংলাদেশের মুক্তি যুদ্ধ ও রিফিউজি আসার জন্য ডেফিসিট ফাইন্যান্সিং-এর জন্য মুদ্রাস্ফীতি ঘটে জিনিসপত্রের দাম বৃদ্ধি করেছে। এটা ঠিক কথা নয়। এর জন্য সর্বভাবতে ৭০০ কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু ১৯৭১-৭২ সালে সরকার ১১৮২ কোটি টাকা ব্যাংক ক্রেডিট পেয়েছে এবং পরে আরো ৫৯২ কোটি টাকা ব্যাঙ্ক ক্রেডিট নিয়েছে। শ্রমিক ও কর্মচারীদের বেতন বৃদ্ধির জন্য মূল্যবৃদ্ধি ঘটেছে এই রকম যুক্তিও ঠিক নয়। ন্যাশন্যাল কমিশন অন লেবার বলেছেন,

"Wage costs as a proportion of total cost of manufacture have registered a decline and the same is true about the workers' share in value added by manufacture." Reserve Bank of India Study for 1966-70/71 "profits all the large units of the private corporate sectors went up by 60 per cent., the share of salaries, wages and bonus have declined by 1 per cent."

কাজেই এবার কোন্ কোন্ অভাবের কথা বলা হচ্ছে—কম উৎপাদনের কথা বলা হচ্ছে। ১৯৭০-৭২ সালে রেকর্ড হারভেস্ট আমাদের দেশে হয়েছে। ৯৫ লক্ষ টন বাফার স্টক আমাদের হাতে ছিল। কাপড়ের উৎপাদন এই সময়ের মধ্যে বেড়েছে, ওষুধের উৎপাদন আমাদের বেড়েছে। কিন্তু ট্যারিফ কমিশনের হিসাব মত ওষুধের বিক্রয় মূল্য উৎপাদন মূল্যের থেকে ১০ গুণ পর্যন্ত বেড়েছে।

[6-00—6-10 p.m.]

কাজেই এরকম একটা অবস্থায় মোটামুটি ভাবে আমরা মনে করি যে আজকের দিনে যে মূল্যবৃদ্ধির সমস্যা সেই সমস্যার সমাধান করতে হবে এবং তা করতে গেলে এখন যে কাজগুলি

করা দরকার সেগুলি সম্পর্কে ইতিমধ্যে আলোচনা আরম্ভ হয়েছে। তাতে নিত্যপ্রয়োজনীয় জিনিসের পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ব করতে হবে এবং তার জন্য চিনিকলগুলিকে জাতীয়করণ করতে হবে, কাপড়ের কলগুলিকে নিয়ন্ত্রণ ক'রে অধিগ্রহণ করতে হবে এবং নিত্যপ্রয়োজনীয় জিনিসগুলি সরকারকে তার নিয়ন্ত্রিত দোকান থেকে জনসাধারণের মধ্যে বিলি করতে হবে। এসব কথা আজকে উঠেছে, কিন্তু আমরা লক্ষ্য করেছি এসম্বন্ধে সুস্পষ্টভাবে সরকারের নীতি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই সমস্ত কথা সুস্পষ্টভাবে বেরিয়ে আসা দরকার। ভগ্নী ইলা রায় বা বন্ধু গৌতম চক্রবর্তী, তাদের আন্তরিকতায় আমাদের সন্দেহ নেই, কিন্তু বলছি যে, র‍্যাডিক্যাল চেঞ্জ অ্যান্ড স্ট্রাকচারাল চেঞ্জের কথা ভাবুন। ভেবে এই সমস্ত কথা আলাপ-আলোচনা করুন এবং তা থেকে পথ বার করুন। তবেই দেশ যে সংকটের মধ্যে দিয়ে যাচ্ছে তা থেকে পরিত্রাণ পেতে পাববো।

**শ্রীবাসুদেব সাউট্যা:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভার শুরুতে মহামান্য রাজ্যপাল যে আশাব্যঞ্জক ভাষণ দিয়েছিলেন এবং তার উপর ধন্যবাদ জানানোর জন্য যে প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাব আন্তরিকভাবে সমর্থন করছি। কয়েক বছর আগে এই রাজ্যে নৈরাশ্য এবং নৈরাজ্য এসেছিল, হিংসা এবং সংঘাতে ভেঙ্গে পড়েছিল এখানকার শান্তি। আজকে এই সরকার আসার পর এই রাজ্যে শান্তি প্রতিষ্ঠিত হয়েছে, আইন-শৃংখলা প্রতিষ্ঠিত হয়েছে, জনসাধারণের সঙ্গে সরকারের যোগাযোগ ঘনিষ্ট হয়েছে এবং জনসাধারণ এই সরকারকে বিশ্বাস করছে। ফলে অল্প দিনের মধ্যেই এই সরকার যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছে এবং সরকারও তার দেয় প্রতিশ্রুতিগুলি পূরণের জন্য বিশেষ তৎপর। বর্তমান সরকারকে অশেষ ধন্যবাদ এই জন্য যে, এই সরকার এই রাজ্যের তিনটি অনুন্নত এলাকা--দার্জিলিং-এর পার্বত্য এলাকা, ২৪-পরগনার সুন্দরবন এলাকা এবং মেদিনীপুরের ঝাড়গ্রাম এলাকা--এই তিনটি অনুন্নত এলাকা বেছে নিয়ে আলাদা ক'রে দপ্তর ক'রে এক একজন পূর্ণ মন্ত্রীর উপর এই দপ্তরগুলির দায়দায়িত্ব দিয়ে জনসাধারণের বিশেষ ক'রে এই সমস্ত অনুন্নত এলাকার জনসাধারণের যথেষ্ট শ্রদ্ধা পেয়েছেন। কিন্তু আজ পর্যন্ত এই তিনটি এলাকার উন্নয়নের জন্য কেন আলাদা উন্নয়ন বোর্ড তৈরি হল না। তা ছাড়া কোন নির্দিষ্ট কর্মসূচিও তৈরি হয় নি যেটা এই সমস্ত এলাকার মানুষের সামনে তুলে ধ'রে তাদের মনে আশা ও উৎসাহের সৃষ্টি করা যায়। স্যার, আমি সুন্দরবন এলাকার প্রতিনিধি হিসাবে আপনার মাধ্যমে বর্তমান সরকারের কাছে দাবি করব যে অবিলম্বে এই সমস্ত অনুন্নত এলাকার জন্য উন্নয়ন বোর্ড তৈরি করা হোক এবং এই নির্দিষ্ট কর্মসূচি তৈরি করা হোক। এ সম্বন্ধে সুস্পষ্টভাবে বক্তব্য রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। তারপর স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণে শিক্ষা সংস্কার সম্পর্কে কোন কিছু বলা হয় নি। স্বাধীনতার ২৫ বছর পরেও সেই একই ইংরাজ প্রবর্তিত কেরাণী তৈরি করার শিক্ষা সমানে চলেছে। দেশের উপযোগী এবং জীবন-ধর্মী শিক্ষা ব্যবস্থা আজকে চালু করতে হবে। তা যদি না পারা যায়, তা হ'লে খালি বি এ স্কুল ফাইন্যাল বা হায়ার সেকেন্ডারী পাশ করা ছেলের সংখ্যা বাড়া ছাড়া আর কিছুই হবে না। স্যার, শিক্ষাই জীবনের সমস্ত সমস্যার সমাধান করবে, কিন্তু বর্তমানে যে কেরানী তৈরি করার শিক্ষা প্রচলিত আছে তাতে জীবনের সমস্যার সমাধান করছে না, বরং বেকার সমস্যা বেড়েই যাচ্ছে।

রাজ্যপালের ভাষণে বেকার সমস্যার কথা বলা হয়েছে, কিন্তু আজকে এই সরকার এসেছে একবছর প্রায় হতে চললো, গ্রাম দেশের মানুষ আমরা, কোথাও কেউ চাকরি পেয়েছে বলে আমার মনে হয় না। তবে আমি এই কথা বিশ্বাস করি শুধু সরকারী চাকরি দিয়ে বেকার-সমস্যার সমাধান করা যাবে না। আমাদের দেশ কৃষিপ্রধান দেশ, সেই জন্য কৃষির উন্নতি করতে হবে, কৃষির উন্নতি যদি না ক'রে তুলতে পারি, তা হ'লে এই বেকারসমস্যা বাড়বে ছাড়া কমবে না। মহামান্য রাজ্যপালের ভাষণে কৃষির উপর অগ্রাধিকার দিতে হবে, এই রকম কোন বক্তব্য নেই। একাধিক সদস্য অবশ্য নিত্যব্যবহার্য দ্রব্য মূল্য বেড়ে চলেছে এটা বলেছেন। এর ফলে গ্রাম দেশের খেটে-খাওয়া মানুষ, কৃষক, ভূমিহীন মধ্যবিত্ত সম্প্রদায়ের লোকেরা একটা দারুণ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে তাদের ক্রয়ক্ষমতা কমে যাচ্ছে। সরকার ল্যান্ড রিফর্ম অ্যাডভাইসারী কমিটি ক'রে দিয়েছেন, তার মাধ্যমে জমি বিলি করা হচ্ছে, ভূমিহীন কৃষকরা

আনন্দে তা গ্রহণ করছে, কিন্তু সেই জমির মালিক হাইকোর্টে ইনজাংশন জারী করার জন্য ভূমিহীন কৃষকদের জমিতে যেতে দেওয়া হচ্ছে না, এই রকম নজীর গ্রাম দেশে আমরা প্রচুর পাচ্ছি। এরা সব চেয়ে গরিব, এই রকম লোক আমাদের দেশে শতকরা ৯০ জন। আজকে এদের জন্য সুনির্দিষ্ট কর্মসূচি নিয়ে অর্থনৈতিক উন্নতি কি ভাবে হয় তার জন্য কি ব্যবস্থা করা হয়েছে, সেই রকম একটা সুস্পষ্ট বক্তব্য রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল ব'লে মনে করি। আশা করি আমার এই বক্তব্যগুলি সরকার বিবেচনা করবেন এবং বিহিত ব্যবস্থা করবেন। জয় হিন্দ।

**শ্রীফণিভূষণ সিংহ বাবুঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ রাজ্যপালের ভাষণের দ্বিতীয় দিনে আমি রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। বাঁকুড়া জেলা, যে জেলা শিল্পে, কৃষিতে সব দিক থেকে পিছিয়ে আছে, সেই সম্পর্কে আপনার মাধ্যমে মন্ত্রিসভার নিকট আমি একটা প্রস্তাব রাখছি। উত্তরবঙ্গে এবং সুন্দরবন অঞ্চলে যে রকম উন্নয়ন পর্ষদ গঠন করা হয়েছে, সেই রকম ভাবে বাঁকুড়া জেলা ডেভলপমেন্ট বোর্ড গঠন করার প্রস্তাব আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি বিভিন্ন কৃষিক্ষেত্রে অগ্রগতি, বিভিন্ন সড়ক নির্মাণ, কিন্তু ভূমিহীনদের জন্য যে গৃহনির্মাণ ব্যবস্থা, সেই গৃহনির্মাণ ব্যবস্থাকল্পে গত বিধানসভার অধিবেশনে আমি কিছু বক্তব্য রেখেছিলাম, সেই ভূমিহীন কৃষক শ্রেণী যারা আকাশের তলায় বসবাস করে—আমাদের ভূমিরাজস্ব বিভাগ থেকে যদিও কিছু জমি দেবার ব্যবস্থা আছে, কিন্তু সাহায্য দেবার ব্যবস্থা নেই ব'লে আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে এই বিবৃতি রাখছি যেন এই ভূমিহীন কৃষকদের জন্য সরকারী অনুদান দিয়ে গৃহনির্মাণের ব্যবস্থা করা হয়। আর একটা প্রস্তাব রাখছি, যারা এই শিক্ষা ব্যবস্থার মূলাধার সেই শিক্ষকদের দীর্ঘদিন ধ'রে নিয়মিত ভাবে প্রতি মাসে বেতন দেওয়া হয় না। এই বিষয়ে রাজ্যপালের ভাষণে কিছু দেখতে পেলাম না। দুঃখের বিষয়, এই শিক্ষক এবং শিক্ষাকর্মী সমাজ পাঁচ থেকে ছয় মাস যাবত যারা বেতন পান নি তাদের সম্বন্ধে বিশেষ ভাবে চিন্তা করা একান্ত প্রয়োজন।

বাঁকুড়াবাসীর ২০ লক্ষ লোককে কৃষির উপর নির্ভর করতে হয়। কিন্তু সেখানে কৃষি বিষয়ে একটা কংসাবতী প্রকল্প দক্ষিণাংশে হতে চলেছে এবং উত্তরাংশে রয়েছে ডি ভি সি, কিন্তু দুঃখের কথা, সেখানে বছরে একবারমাত্র একমাস সেচের কাজ হয়ে থাকে ঐ দুটি প্রকল্প থেকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি উন্নতির জন্য যে সবুজ বিপ্লব আমাদের এই জনপ্রিয় সরকার আনার জন্য বিভিন্ন দিক থেকে চেষ্টা ক'রে অগ্রসর হয়ে চলেছে, তখন আমাদের এই বাঁকুড়া জেলার বিভিন্ন পুকুর, দীঘি, খাল বিল, নদী প্রভৃতিকে ভাল ভাবে বাঁধানোর ব্যবস্থা ক'রে চাষের উন্নতি করার প্রস্তাব আমি রাখছি।

[6-10—6-20 p.m.]

বাঁকুড়া জেলায় তথা পশ্চিমবাংলার বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্রে এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রে ১৯৬৬ সাল থেকে কোন ডাক্তার না থাকার ফলে সেই সব এলাকার মানুষে বিনা চিকিৎসায় মারা যাচ্ছে। পশ্চিমবাংলার গ্রামবাংলার মানুষ দিনের পর দিন একটা অসহনীয় অবস্থায় বাস করছে এই ডাক্তারের অভাবে। তার জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেইসব এলাকায় সত্বর ডাক্তার পাঠানো হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আর একটা প্রস্তাব রাখছি, কিছুদিন পূর্বে ক্ষুদ্র কুটির শিল্প বাঁকুড়া জেলায় স্থাপিত হয়েছে কিন্তু দুঃখের বিষয়, সেই ক্ষুদ্র কুটির শিল্পের প্রসার প্রতিটি ব্লকে এখনও হয় নি, প্রতিটি ব্লকে যত শীঘ্র সম্ভব সম্প্রসারিত করবার ব্যবস্থা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আরও একটা বক্তব্য তুলে ধরতে বাধ্য হচ্ছি—পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের আশা-আকাঙ্ক্ষা নিয়ে আমাদের এই জনপ্রিয় সরকার গঠিত হয়েছে, সেই জনপ্রিয় সরকারের প্রতিনিধি হিসাবে মন্ত্রিসভার কাছে আমার একটা দাবি যে, পশ্চিমবাংলার এই ৪৩ লক্ষ বেকারের কর্মসংস্থান করার জন্য বিভিন্ন প্রকল্প রচনা ক'রে আমাদের এই পশ্চিমবাংলাকে সোনার বাংলায় পরিণত করুন। এই ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুনীল ঘোষ মৌলিকঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাহামান্য রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে কয়েকটি বক্তব্য আপনার মাধ্যমে পেশ করতে চাই। আমার বক্তব্যের বেশীরভাগ পূর্ববর্তী বক্তারা বলেছেন, সেইগুলো আমি আর রিপিটেশন করতে চাই না। তবে দু-একটা কথা যা আমার বক্তব্যের মধ্যে বাদ গেছে সেইগুলো বলছি। এই ভাষণের মধ্যে কাছাড়ে, আসামে আমাদের বাঙ্গালী নিধনের যে যজ্ঞ হল তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে পেলাম না এবং এই সরকার সেই সম্বন্ধে কি স্টেপ নিচ্ছেন বাঙ্গালী ভাইবোনদের রক্ষা করার জন্য, সেটা আমরা জানতে পারি নি। আবার আজকে কাগজে দেখলাম ডিব্রুগড়েও এই জিনিস আরম্ভ হয়েছে, এই জিনিস বন্ধ করার জন্য সরকার যেন সচেষ্ট হন, সেটা আপনার মাধ্যমে জানাচ্ছি।

এই ভাষণের মধ্যে গঙ্গার ভাঙ্গনের সম্বন্ধে উল্লেখ আছে। ফারাক্কা বাঁধ প্রকল্পে এক্সপার্টরা যে ওপিনিয়ন দিয়েছিল সেই ওপিনিয়নকে পরিবর্তন করে নতুনভাবে প্রকল্প হয়েছে বলে বাজারে গুজব, এর ফলেই নাকি ভাঙ্গনের সৃষ্টি হয়েছে। রাজ্যপালের ভাষণে আসে যে এই ভাঙ্গনের জন্য কেন্দ্রীয় সরকারকে এটা রোধ করার জন্য অনুরোধ করা হয়েছে। সেদিন ফারাক্কাতে আমাদের যে কনফারেন্স হয়েছে, সেখানেও বলা হয়েছে যে, যা খরচ হবে সেটা সেন্ট্রাল থেকে হবে, আমাদের মুখ্যমন্ত্রী এই কথা বলেছেন। কিন্তু সম্প্রতি যে ৬০-৭০ হাজার লোক গৃহহীন, জমিহীন হলো—ডিসপ্লেসড হলো তাদের কি হবে, তাদের দায়িত্ব কে নেবে? আমি সরকারকে অনুরোধ করব যে, ৭০ হাজার লোক মুর্শিদাবাদ জেলায় গৃহহীন হয়েছে তাদের পুনর্বাসনের ভার কেন্দ্রীয় সরকারকে নিতে বলা হোক। আমি প্রথমেই এই রাজ্যপালের ভাষণের উপর একটা কথা বলেছিলাম যে, নর্থবেঙ্গল ফ্লাড বোর্ড হয়েছে, কিন্তু মুর্শিদাবাদ ফ্লাড কর্পোরেশন-এর কোন ব্যবস্থা হয় নি। আপনি জানেন বছরের পর বছর এই মুর্শিদাবাদে বন্যায় বিশেষ করে কান্দি মহকুমা ক্ষতিগ্রস্ত হয়। যদিও এইবারে খরার জন্য কোন বন্যা হয় নি, তথাপি আমি আপনার মাধ্যমে এই সরকারকে অনুরোধ করব যাতে ময়ূরাক্ষীর বান না হয় তার জন্য বোর্ড স্থাপন করেন। এটা করে এই সমস্যার সমাধান করা যায়, এবং এটা করার জন্য সরকার যেন সচেষ্ট হন।

সম্প্রতি দেখা যাচ্ছে যে আমাদের প্রতিবেশী রাজ্যে চাকুরির ব্যাপারে একটা যেন প্রাচীর তুলে দিয়েছেন। যে টাটা বাংলার অবদান, সেই টাটায় আর বাংলার কোন স্থান থাকবে না। এটা সম্প্রতি কাগজে দেখেছি। সেই জন্য বলছি যে, ইডিওলজির উপর নির্ভর না করে বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের যেসমস্ত ফ্যাক্টরি আছে বা বড় বড় পরিকল্পনা আছে, তাতে চাকুরির ব্যাপারে প্রতিবেশী রাজ্যের মত আমরাও নীতি গ্রহণ করতে পারি, এবং তা না করতে পারলে আমাদের বেকার যুবকদের কোন সুরাহা হবে না। তাই আমি এটা বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে চিন্তা করতে অনুরোধ জানাচ্ছি।

আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি, সেটা হচ্ছে ডাক্তারের অভাব নিয়ে এই হাউসে অনেক কথা হয়ে গিয়েছে। ডাক্তারের সমস্যার সমাধান করতে গেলে মেডিকেল কলেজ স্থাপন করতে হবে। আমি বহরমপুরে একটি মেডিকেল কলেজ স্থাপন করতে অনুরোধ করছি এবং এতে মুর্শিদাবাদ, বীরভূম, মালদহের অনেক ছেলের উপকার হবে, সেই সঙ্গে ডাক্তারের সমস্যারও কিছুটা সমাধান হবে। এই বলে মিসেস সাত্তার যে প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত অধিবেশনের সময় আমরা বলেছিলাম যে, বিধানসভার কার্যসূচি ছয়টা পর্যন্ত করা হোক, তা না হলে অনেক অসুবিধা হয়। অনেক মেম্বার আগেই চলে যান, সেই জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে, আমাদের সময় কয়েক দিন বাড়িয়ে দেওয়া হোক। আমি আপনার কাছে আবার অনুরোধ জানাচ্ছি যে, এটা ছয়টা পর্যন্ত করা হোক।

**Mr. Deputy Speaker:** I shall refer this matter to the next meeting of the Business Advisory Committee.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** আপনার রাইট আছে যে, ৬টার পর আর হবে না। আপনি এটা করতে পারেন। বার বার বলা হচ্ছে অথচ কিছুই হচ্ছে না।

**Mr. Deputy Speaker:** Honourable Members, these things are not being guided by the Business Advisory Committee. If the number of speakers here is very much increased then we are undone, and we are to extend the time according to our Rules. The Speaker can extend the time particularly in this session.

[6-20 – 6-30 p.m.]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** স্যার, কোরামের যখন এই অবস্থা, তখন হাউস বন্ধ করে দিন।

**Mr. Deputy Speaker:** You better ask your Chief Whip to adjust in a manner so that the time can be reduced. Please reduce the number of speakers. There are 17 or 18 speakers still left to deliver speeches. So how can I reduce the time? You should ask your Chief Whip.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানাতে গিয়ে আমার মনে পড়ছে এবং উপলব্ধি করছি এই বিধানসভায় প্রায় অদৃশ্য বিরোধী দল যারা এসেছেন এবং আরও যারা দুজন আগে এসেছেন তাঁদের কথা। বিরোধী দল গণতন্ত্রের পক্ষে অপরিহার্য। যেমন রেলগাড়ির দুটি লাইন না হলে চলে না, তেমনি গণতন্ত্রের রথ যদি চালাতে হয় তা হলে সরকার ও বিরোধী পক্ষের প্রয়োজন। বিরোধী পক্ষ দায়িত্বশীল আচরণ প্রতিটি সভ্যদেশেই করে থাকেন। কিন্তু দুঃখের কথা এখানে বিরোধী দল কোন গঠনমূলক সমালোচনা বা দেশকে অগ্রগতির দিকে এগিয়ে নিয়ে যাবার জন্য যে কর্মপন্থার প্রয়োজন তা তাঁরা করেন না, বরং তাঁরা উষ্মার কর্দম নিক্ষেপ করেন। এতে দেশের অগ্রগতি হয় না এ কথা বিরোধী দলকে মনে করিয়ে দিতে চাই। তাঁরা যেমন দেশের কল্যাণ চান, কংগ্রেস পক্ষও চায় গঠনমূলক সমালোচনা। কিন্তু তা যেন এমন অবস্থায় না যায় যাতে দেশের অকল্যাণ হতে পারে। রাজ্যপাল যা ভাষণ দিয়েছেন তাতে তাঁর সরকার যেসমস্ত কার্য করেছেন সে সম্পর্কে উল্লেখ করেছেন। সেই উল্লেখ কীর্তিস্তম্ভের পর্যায়ে না পড়তে পারে। কিন্তু কিছু গুরুত্বপূর্ণ কাজ এই সরকার করেছেন। এই ১০ মাসে তাঁরা ৪০ হাজার বেকার যুবককে কর্মসংস্থান দেবার পরিকল্পনা করেছেন, ১ হাজার ৫৫৪টি গ্রামে বিদ্যুৎ দেওয়া, ২২ হাজার ২০০ একর জমি ভূমিহীনদের মধ্যে বণ্টন করা, কীর্তিস্তম্ভ বলে পরিগণিত না হলেও স্মরণীয় বলে পরিগণিত হবে। কিন্তু বিরোধী পক্ষ একবারও বললেন না নন-কুকিং কয়লাখনি, বার্নপুর রাষ্ট্রীয়করণ হয়ে গেল। সারা ভারতবর্ষে আজ যে সমাজতান্ত্রিক কর্মসূচি গ্রহণ করা হয়েছে সে সম্বন্ধে একবারও বললেন না। আমরা আশা করেছিলাম এই দেশ তাঁদের। সুতরাং সমালোচনার সঙ্গে সঙ্গে ভাল যা হয়েছে তারও প্রশংসা করবেন। এর পর আমার কয়েকটা উল্লেখযোগ্য কাজের কথা বলবার আছে। এ ক্ষেত্রে রাজ্যপালের ভাষণের ৩৩নং অনুচ্ছেদে বলা হয়েছে "বার্নপুর কয়লাখনি অঞ্চলের জন্য জলসরবরাহ পরিকল্পনার একটি অংশ চালু হয়েছে. শেষোক্ত পরিকল্প অনুযায়ী ১৪টি উপ-নগরীতে ও ২১৭টি গ্রামে জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে।" আমি জানি না রাজ্যপালের ভাষণ কিভাবে তৈরি হয়েছে, এবং এর বাংলা অর্থ যদি ভুল হয়, তা হলে আমি অপরাধী হব। ২১৭টি গ্রাম বা ১৪টি উপনগরী নয়। ১৪টি গ্রামের মাত্র একাংশে জলসরবরাহ চালু করা হয়েছে। অথচ রাজ্যপালের ভাষণে বলা হয়েছে ১৪টি উপনগরী ও ২১৭টি গ্রামে জলসরবরাহ প্রকল্পের দ্বারা গ্রামে গ্রামে জল যাচ্ছে। আমি জানি না, মন্ত্রিসভা যখন রাজ্যপালের ভাষণ গ্রহণ করেছেন তখন এই ত্রুটি কেন হল?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করতে গিয়ে আমি বলতে চাই যে, রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে বলেছেন বাঁকুড়া, হুগলী, মুর্শিদাবাদ এবং পশ্চিম দিনাজপুর ইত্যাদি জেলায় জরিপের কাজ নতুন করে শুরু হয়েছে। আমি আশা করেছিলাম ২৪-পরগনা জেলা এবং বর্ধমান জেলা যেটা জোতদারদের লীলাভূমি, যেখানে হাজার হাজার বিঘা জমির মালিক রয়েছে সেখানে জরিপের কাজ আগে শুরু হবে। সেখানে জরিপের কাজ শুরু না করে বাঁকুড়া, পুরুলিয়া কিংবা পশ্চিম দিনাজপুর এই সমস্ত জেলায় জরিপের কাজ করা হল,

২৪-পরগনা, বর্ধমান জেলায় যে বড় বড় জোতদার রয়েছে তাদের সতর্ক করার জন্য কিনা আমি ঠিক বুঝতে পারছি না। ঝাড়গ্রাম, দার্জিলিং এবং সুন্দরবনের জন্য উন্নয়ন পর্ষদ তৈরি করা হয়েছে, এজন্য আমরা আনন্দিত, কিন্তু জিজ্ঞাসা করতে পারি কি, পশ্চিমবঙ্গের সবচেয়ে দরিদ্র জেলা পুরুলিয়া এবং বাঁকুড়ার উন্নতির জন্য কেন উন্নয়ন পর্ষৎ তৈরি করা হবে না? আমি আশা করেছিলাম রাজ্যপাল মহাশয় এই সম্বন্ধে তাঁর ভাষণে উল্লেখ করবেন। আমাদের মন্ত্রিসভার জনৈক সদস্য ডাঃ গোপালদাস নাগ গতবার এই বিধানসভায় আমাকে আশ্বাস দিয়েছিলেন যে, ওভার-টাইমের কাজ বন্ধ করে এবং কলকারখানায় অতিরিক্ত সিফট চালু করে যে কর্ম সংস্থান হওয়া সম্ভব সরকার সেটা পরীক্ষা করে বিধানসভায় আগামী অধিবেশনে বলবেন। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, পশ্চিমবঙ্গে ২৮ লক্ষ বেকার, ৪০ হাজার বেকারের কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে, সেখানে ওভারটাইম বন্ধ করে কলকারখানায় অতিরিক্ত সিফট চালু করার বিষয়ে কোন বক্তব্য রাজ্যপালের ভাষণে কেন দেখলাম না সেটা আমার বোধগম্য হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আসাম থেকে বিদ্যুৎ ধার করার কথা বলা হয়েছে, বিহার থেকে বিদ্যুৎ ধার করার কথা বলা হয়েছে। আমি বিহারের বিভিন্ন জায়গায় ঘুরেছি, আমি দেখেছি সেখানে কিভাবে গ্রামে গ্রামে বিদ্যুৎ দেওয়া হচ্ছে। আগামী দিনে বিহার থেকে বিদ্যুৎ ধার পাওয়া যাবে না। আমাদের আসানসোল অঞ্চলে বিরাট এলাকা জুড়ে কয়লা প্রচুর রয়েছে, জলও প্রচুর রয়েছে, এই কয়লা এবং জল সংগ্রহ করে তাপবিদ্যুৎ তৈরি করলে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ সংকট আমরা মেটাতে পারি। দুঃখের বিষয় রাজ্যপালের ভাষণে আমার কয়লা সম্পদকে ব্যবহার করে তাপবিদ্যুৎ তৈরি করার কোন কথা দেখলাম না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমরা সমর্থন করি এবং ধন্যবাদসূচক যে প্রস্তাব আনা হয়েছে তাকেও আমরা সমর্থন করি, কিন্তু ঐ কলকারখানায় ওভারটাইম বন্ধ, অতিরিক্ত সিফট চালু এবং ডবিপের কাজে যে একপেশে পক্ষপাতমূলক ব্যবস্থা করা হয়েছে সে সম্বন্ধে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করি। তারপর মাতৃভাষার মাধ্যমে উচ্চতম শিক্ষার ব্যবস্থার কথা গত বিধানসভায় উঠেছিল, কিন্তু অত্যন্ত লজ্জার কথা, এবারে রাজ্যপালের ভাষণে তার উল্লেখ নেই। যাই হোক, রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল এই সভায় যে মনোজ্ঞ ভাষণ দিয়েছেন তা সমর্থন করে আমি দু-একটি কথা বলছি। আমরা যারা নবীন এবং প্রবীণ সদস্য আমরা বিধানসভায় এসেছিলাম বিধ্বস্ত, দ্বিখণ্ডিত বাংলা, হতাশাগ্রস্ত বাংলাকে সুজলা, সুফলা, শস্যশ্যামলা হিসাবে গড়ে তুলবার জন্য। আজ আমাদের ভেবে দেখতে হবে রাজ্যপালের ভাষণের মধ্যে সেই বাংলাকে গড়ার ইঙ্গিত কতটুকু আছে। আমি বলতে দ্বিধাগ্রস্ত নই রাজ্যপালের ভাষণের মধ্যে একটা বড় আশার সুর আছে, কিন্তু আমরা এই ১১ মাসের সরকার কি কাজ করেছে, কতটুকু সাফল্যমণ্ডিত হয়েছে সে বিচার করার জন্য আজ প্রয়োজন দেখা দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, আমাদের হাওড়া, হুগলীর একটা বিরাট সমস্যা মার্টিন লাইট রেলওয়ে যার কথা নিয়ে আমরা বিধানসভায় বহুবার উত্থাপন করেছি, যার কথা নিয়ে সরকার এই বিধানসভায় প্রতিশ্রুতি দিয়েছেন সেই রেল নিয়ে আজ জঘন্য রাজনীতি শুরু হয়েছে। সেই রেল নিয়ে আজ ভেস্টেড ইন্টারেস্টের খেলা চলেছে। আমার মনে পড় হ্যামলেটের সেই স্বগত উক্তি, সেই সলিলকি—'টুমরো, টুমরো অ্যান্ড টুমরো'—কাল, কাল আর কাল। এই কাল আমাদের খেয়ে ফেললো আমরা কালের গর্ভে তলিয়ে যাব, কিন্তু সেই জনসাধারণ যারা আমাদের আশীর্বাদ দিয়ে এখানে পাঠিয়েছিলেন তারা কিন্তু তলিয়ে যাবেন না। আমরা তলিয়ে যাব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অনুরোধ করছি আপনারা ঐ ট্রেজারী বেঞ্চগুলির দিকে দেখুন, ঐ বেঞ্চগুলি খালি হয়ে গেছে। আমরা যদি প্রতিজ্ঞা পালন না করি আপনারাও তা হলে জেনে রাখুন ঐ বেঞ্চগুলি খালি হয়ে যাবে, জনসাধারণ কোনদিন আপনাদের ক্ষমা করবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে কালকের দৈনিক বসুমতীতে একটা অত্যন্ত উদ্বেগ-জনক খবর বেরিয়েছে যে, মার্টিন রেলের সমীক্ষার রিপোর্টে বলা হচ্ছে যে, ছোট রেল হবে, কিন্তু আশ্চর্যের কথা এ সম্বন্ধে একটা লাইন কিংবা একটা পরিচ্ছেদ রাজ্যপালের ভাষণে রইলো

না, এতবড় গুরুত্বপূর্ণ, এতবড় একটা জরুরী জিনিস সেটা সম্বন্ধে পরিষ্কার এড়িয়ে গেলেন। আমি মনে করি, কেন্দ্রীয় সরকারকে আমাদের রাজ্যসরকার কনভিন্স করাতে পারেন নি। কেন পারেন নি? বার বার দিল্লী যাচ্ছেন, মুখ্যমন্ত্রী, আমাদের মন্ত্রিমহাশয়রা বার বার দিল্লী যাচ্ছেন, তারা কি এই অভাব-অভিযোগের কথা, এই দুঃখ-দুর্দশার কথা তাদের কানে পেঁছে দিতে পারবেন না? এই প্রসঙ্গে আমার মনে পড়ছে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের সেই কথাগুলি—যখন তাদের দুর্দশা দেখি চোখের জল আমরা রাখতে পারি না। রাজনীতি আমি করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এসেছি সেই মানুষের দুঃখ-দুর্দশা যথাযথভাবে বিশ্বস্তভাবে এই বিধানসভায় তুলে ধরবার জন্য। শরৎচন্দ্রের সেই অমর উক্তিঃ সংসারে যারা কিছু দিল পেল না কিছু, যারা বঞ্চিত যারা দুর্বল পীড়িত, মানুষ যাদের চোখের জলের হিসাব নিল না, নিরুপায় দুঃখময় জীবনে যারা কোনদিন ভেবে পেল না, সমস্ত থেকেও কিছুতেই অধিকার নেই যাদের, তাদের বেদনাগুলি আমার মুখ থেকে বেরুক। এরাই আমাকে পাঠিয়েছে, আমাকে মানুষের কাছে মানুষের নালিশ জানাতে, দুঃখময় মানুষের কথা জানাতে। ঐ দুস্থ মানুষগুলির কথা, যখন আমরা দেখি বাসে বাদুরঝোলা হয়ে এই মানুষগুলি যাচ্ছে এবং তাদের সাথে অংশীদার হয়ে আমরাও যাচ্ছি, তখন আমরা স্থির থাকতে পারি না, তখন আমাদের সমস্ত বিবেকবুদ্ধি বিবর্জিত হয়ে আন্দোলনের পথে ঝাঁপিয়ে পড়তে ইচ্ছা করে। তাই আমি অনুরোধ করব, আপনার মাধ্যমে বিধানসভার মাননীয় সদস্যদের কাছে আমাদের পাশে দাঁড়াবার জন্য এবং তার সাথে অনুরোধ করব সমস্ত সাংবাদিকদের যারা আমাদের কষ্টে যেমন ওদিকে দাঁড়িয়েছেন, তারা তেমনি আমাদের সমর্থন জানাবেন।

রাজ্যপালের ভাষণের মধ্যে দুর্নীতি উচ্ছেদের কথা আছে, কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা কথা আমি বলতে চাই, এখানে সমস্ত সাংবাদিকরা আছেন তাদের জিজ্ঞাসা করুন বন বিভাগের মুখ্য সংরক্ষকের বিরুদ্ধে সাংবাদিকরা কি লিখেছিলেন। সমস্ত কাগজ লিখেছিলেন কিনা, কিন্তু অত্যন্ত আশ্চর্যের বিষয় সেই মুখ্য বনসংরক্ষক তিনি দিল্লীতে আই জি অফ ফরেস্ট। অত্যন্ত লজ্জার কথা, বেদনার কথা আমাদের সরকারের পক্ষে কি এক্সপ্লানেসন ছিল। রাজ্যসরকারের উইদাউট কনসালটেসন তিনি কি করে আই জি অফ ফরেস্ট হলেন? আরো একজন বড় অফিসার তিনি ফলস টি এ, ডি এ ড্র করেছিলেন, তাকে মাপ করে দিলে বিলাতে পাঠিয়ে দেওয়া হল। এই যদি দুর্নীতিরোধের নমুনা হয়, আমি আপনাদের বলে দিচ্ছি এই বেঞ্চগুলি খালি হয়ে যাবে। আমাদের বেঞ্চগুলি জনসাধারণের আস্তাকুঁড়ের আবর্জনায় ফেলে দেবে। আমি কলকাতায় ইডেন উদ্যানে খেলা দেখতে গিয়েছিলাম, সেখানে ছেলেমেয়েদের উৎসাহ দেখেছি—কেন এতবড় একটা রেস কোর্সের মাঠ যেখানে ঘোড়দৌড়ের খেলা হয় তাকে আমি জিইয়ে রাখব। সেই রেস কোর্স উঠিয়ে দিন, সেখানে স্টেডিয়াম করে জনসাধারণের ছেলেমেয়েদের খেলাধুলার সুযোগ করে দিন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন খেলাধুলায় আমাদের দেশে অবনতি ঘটেছে। আমি বহু জায়গায় পোস্টার দেখেছি—চাই আমরা স্টেডিয়াম, বাঁচাব জাতির মান। আপনারা যদি স্টেডিয়াম করে দেন নিশ্চয়ই ছেলেমেয়েরা তাতে অংশগ্রহণ করে সবল এবং বলিষ্ঠ হতে পারে। এই কথাগুলি বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Satyanarayan Singha**

माननीय उपाध्यक्ष महोदय, माननीय राज्यपाल महोदय ने इस सदन के समक्ष जो जन-कल्याण-मूलक भाषण दिया है, मैं उसे पूर्णरूप से समर्थन करता हूं। नया साथ ही साथ मैं जन-कल्याणमूलक सुझावों को और जनता के अभाव-अभियोग को आपके माध्यम से इस जन-प्रिय सरकार के समक्ष पेश करता हूं।

महाशय, हुगली के दोनों किनारो पर औद्योगिक कल-कारखानों की नगरी बसी हुई है। लेकिन बड़े दुख के साथ कहना पड़ता है कि राज्यपाल के भाषण में इस सबसे बड़े औद्योगिक क्षेत्र के लोगों के निमित हुगली को आर-पार आने जाने के लिए कोई पुल या सेतू निर्माण करने का कोई प्रोग्राम या योजना नही है। कचरापाड़ा से बेलघरिया के बीच कोई भी पुल

हुगली नदी पर नही है, जिससे की दोनो किनारो के लोग आर-पार आ-जा सके। अतएव मेरा अनुरोध है कि यहा की जन-गण की सुविधा के लिए एक पुल के निर्माण करने की बडी आवश्यकता है—बडा प्रयोजन है। बडी खुशी की बात है कि कलकत्ता मे एक ओर पुल निर्माण करने की शिलान्यास हो गई है। इससे यहा के लोगो को बडी सुविधा होगी। लेकिन बेलघरिया से कचरापाडा के दोनो किनारो के लोगो के आने-जाने का कोई साधन नही है। इससे यहा की एक बडी जनसख्या को बड़ा कष्ट उठाना पडता है। इसलिए उपाध्यक्ष महोदय, आपके माध्यम से मै सरकार से निवेदन करता हू कि वह उस इलाके के लोगो के दुख-दुर्दशा की ओर ध्यान दे।

साथ ही साथ आपके माध्यम से एक और निवेदन करना चाहता हु, वह यह है कि ई० एस० आई० हास्पिटल की हमारे इलाके मे बडी जरूरी है। हमारे भाटपाडा इलाका मे ५० हजार श्रमिक काम करते है। कमरहट्टी से कचरापाडा के बीच ई० एस० आई० हास्पिटल नही है। हास्पिटल न होने की वजह से यहा के गरीब मजदूरो को जो दुर्दशा होती है, वह अवर्णनीय है, अर्थात् वर्णन करने के योग्य नही है। और देखा जाता है कि जो अस्पताल कमरहट्टी और कल्याणी मे है, उसमे श्रमिको के साथ बडा दुर्व्योहार होता है। गरीबो का इससे कुछ भला नही होता है। उनकी तकलीफे और बढ़ जाती है। उनको सहारा देने के लिए कोई उपाय ही नही रह जाता है। मै दावा करता हू कि कम से कम एक ई० एस० आई० हास्पिटल भाटपाडा इलाका मे जरूर होना चाहिए। हास्पिटल होने से यहा के मजदूर बहुत ही सुखी होगे और आखिरी सकट के समय यह उनका बड़ा सहारा होगा।

उपाध्यक्ष महोदय, आपको शायद मालूम है कि बेरकपुर से कचरापाडा के लिए केवल एक ८५ न० बस चलता है। इसके अलावा और किसी बस का इन्तजाम नही है। इलाके की जनसख्या इतनी अधिक है कि जिसका कोई हिसाब नही है। आये दिन वहा की जनता को तरह-तरह का कष्ट भोगना पड़ता है। इसलिए मै चाहता हू कि गवर्नमेन्ट के बस जैसे धर्मतल्ला से बेरकपुर के लिए L२० नम्बर जाती है, उसी तरह से बेरकपुर से कचरापाड़ा तक भी इन्तजाम होना चाहिए। ऐसा करने से गरीबो की सेवा हो सकती है।

भाटपाड़ा म्यूनिसिपल्टी बंगाल के अन्दर एक दूसरी न० म्युनिसिपल्टी है। लेकिन दुख के साथ कहना पड़ता है कि वहा पर जल का कोई भी ऐसा ठोस प्रबन्ध नही है, जिससे वहाँ की जनता का कष्ट दूर हो सके। जल के लिए वहा के लोगो को केवल जूट मिलों पर ही निर्भर रहना पड़ता है। इसके लिए एक बड़ा टैक्स का भाग भी लगता है। वहा की जनता को बहुत सी मुसीबतो का सामना करना पडता है। इसलिए मै सुझाव देना हूं कि वहा पर जल्द से जल्द पानी के लिए एक स्कीम चालू किया जाय जिससे जनता जनार्दन की सेवा हो सके। ई० एस० आई० की दूकानो की कमी होने की वजह से मजदूरों को दवा नही मिलती है। इसका नतीजा यह होता है कि रोगी को बड़ी तकलीफ होती है। इसलिए ई० एस० आई० की दूकानों को बढ़ाने की जरूरत है।

अगर किसी श्रमिक का ऐक्सिडेण्ट हो जाता है—अंग-भग हो जाता है तो उसे हर्जाना के लिए कोर्ट कचहरियों में ज्यादा समय मारा-मारा फिरना पड़ता है। उसका कोई भी इन्तजाम जल्द नहीं होता है। सात-सात वर्ष बीत जाता है, लेकिन बोर्ड नहीं बैठता। ऐसे श्रमिकों का कोई उचित प्रबन्ध नहीं होता है। चार्जशीट पाये हुए गरीब लेबर को बड़ी तकलीफ उठानी पड़ती है। लेबर कोर्ट और ट्राइब्यूनल में अनावश्यक ५–६ वर्ष लग जाता है, केस का फैसला ही नहीं होता है। इसके लिए कोई भी ऐसा ठोस-कानून नहीं है जिस कानून के द्वारा मालिको को हाजिर होने के लिए बाध्य किया जा सके। ए०० सी० अपने दफतर में जल्द से जल्द फैसला कर सके।

मैं चाहता हू कि कानून ऐसा होना चाहिए जिससे गरीब श्रमिको का उपकार हो कानून तथा न्याय को सस्ता और सुगम बनाना चाहिए। सस्ता तथा जल्द न्याय न होने की वजह से गरीबो की कोई भी भलाई नहीं हो पाती है। सस्ता और सुलभ न्याय न होने की वजह से गरीबों की कोई भी भलाई नहीं हो पाती है। सस्ता और सुलभ न्याय न होने की वजह से गरीब विवश तथा असहाय हो जाता है—गरीब बमौत मारा जाता है। इसलिए उपाध्यक्ष महोदय, मैं चाहता हूँ कि न्याय सस्ता और सुलभ हो, जिससे गरीबो का ज्यादा उपकार हो।

[6-40—6-50 p.m.]

**শ্রীএক্রামুল হক বিশ্বাস:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনিত হয়েছে, সেটাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আপনার মাধ্যমে আমি কয়েকটি বক্তব্য রাখছি।

আজ দুদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলছে তাতে উভয় পক্ষের বক্তব্য আমি অত্যন্ত মনোযোগ সহকারে শুনেছি। আমাদের বিরোধী পক্ষের সদস্যেরা অভিযোগ করেছেন এই রাজ্যে নাকি আইন-শৃঙ্খলা বলতে কিছু নাই। তাঁদের এই অভিযোগ সম্পূর্ণ মিথ্যা এবং ভাঁওতা কথা। আইন-শৃঙ্খলা আছে কিনা তার একমাত্র প্রকৃষ্ট প্রমাণ ট্রেনগুলি আজকাল নির্দিষ্ট সময়ে গন্তব্যস্থানে পেঁছাচ্ছে। হাটে-বাজারে-গঞ্জে, কলে-কারখানায় সম্পূর্ণভাবে শান্তি বিরাজ করছে। তার প্রমাণ হচ্ছে আমাদের এই জনপ্রিয় সরকার কতকগুলি রুগ্ণ ও বন্ধ কলকারখানা খুলে দিয়ে হাজার হাজার শ্রমিকের রুজিরোজগারের পথ সম্প্রসারণ করে দিয়েছেন। তার সংগে আগমার্ক আর এস পি দল আমাদের জেলা সম্বন্ধে কয়েকটি সমস্যার কথা তুলে ধরেছেন, ফারাক্কার সমস্যা, ফরাক্কার ভাঙগনের সমস্যা। জনসাধারণের দুর্দশার জন্য তাঁরা কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন। আমি তাঁদের বলবো, ফরাক্কার ভাঙগন সম্পর্কে আমাদের জনদরদী সরকার সম্পূর্ণ সজাগ এবং সচেতন। প্রয়োজন হলে এই সরকার কেন্দ্রের কাছ থেকে সর্বপ্রকার দাবিদাওয়া আদায় করতে একটুও কুণ্ঠিত হবেন না। তাই আমাদের আর এস পি বন্ধুরা যে কথা বলেছেন, সে কথা আদৌ সত্য নয়।

আমি গ্রামবাংলার কয়েকটি চিত্র এখানে তুলে ধরতে চাইছি। সেটা হচ্ছে কলকাতা শহরে সি এম ডি এ যেসব পরিকল্পনা গ্রহণ করেছেন। আমরা চাই কলকাতা সহরের আরো উন্নতি হোক, কলকাতাবাসী আরো সুখে থাকুক। সেই সংগে সংগে আমি এটাও জানাতে চাই যে, গ্রাম-বাংলার সমস্ত সদস্য আমার সংগে নিশ্চয়ই একমত হবেন যে, লোয়ার লেভেলে যদি ব্লক ডেভলপ-মেন্ট কমিটি ক্ষিপ্রতার সংগে, দ্রুততার সংগে গড়ে তোলা যায়, তা হলে দেশের উন্নতি অধিকতর ত্বরান্বিত হতে পারে। তার জন্য আমি সরকারের কাছে অনুরোধ জানাই। তাঁদের আরো অনুরোধ জানাই, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে পশ্চিমবাংলায় বিশেষ করে কৃষিক্ষেত্রে এক সবুজ বিপ্লব সংঘটিত হয়েছে। এটা সোনার বাংলা গড়ার এক শুভ পদক্ষেপ দেখা গেছে।

কৃষি বিভাগের অন্তর্গত বিভিন্ন কৃষি-উন্নয়নের জন্য স্যালো টিউবওয়েল, রিভার পাম্প ইত্যাদি ব্যাপারে মাস্টার প্ল্যান প্রণয়নের ফলে কৃষকদের মনে এক বিরাট আস্থা এসেছে, কৃষি ব্যতীত এই পশ্চিমবঙ্গের কোন সত্যিকারের উন্নতি সাধিত হতে পারে না। কিভাবে এই সবুজ বিপ্লব আরো ত্বরান্বিত ও অগ্রগতির পথে নিয়ে যেতে পারেন তার জন্য এই সরকারের চেষ্টার অন্ত নাই। সেকথা চিন্তা করে সরকার এই ধরনের নানা পন্থা অবলম্বন করেছেন, সি এ পি পি-র একটি পরিকল্পনাও বাস্তবায়িত হয় নাই। সেগুলি বাস্তবে রূপায়িত হলে নিশ্চয়ই গোটা রাজ্য দ্রুত অগ্রগতির পথে এগিয়ে যাবে।

তারপর শিক্ষিত ও অশিক্ষিত বেকারদের কথা অনেক বন্ধু বলেছেন। সে সম্বন্ধে আমি সরকারকে একটু সজাগ ও সতর্ক করে দিতে চাই। শিক্ষিত ও অশিক্ষিত বেকার ভাইদের কথা অনেক বলা হয়েছে। আমি পল্লীগ্রামের একজন প্রতিনিধি, আমি জানি একটা ব্যাপক প্রচার চলছে, একটি আশংকা দানা বেঁধে উঠছে, তারা বলে দিচ্ছে, আগামী মার্চ মাসের মধ্যে যদি তাদের কর্ম-সংস্থানের একটা সুরাহা না হয়, তা হলে প্রতিটি এম এল এ-র পিঠের চামড়া তুলে নিতে তারা দ্বিধা করবে না। এই সাথে শিবির কর্মীদের কর্মসংস্থানের জন্যও আমি সরকারকে অনুরোধ করছি।

পশ্চিমবাংলায় উপযুক্তসংখ্যক ডাক্তারের অভাব রয়েছে। বহরমপুরে একটি মেডিক্যাল কলেজ স্থাপনের জন্য অনুরোধ করা হয়েছে। সেখানে কনডেন্সড কোর্স কিংবা শর্ট কোর্স চালু করে যেসমস্ত ডাক্তারের অভাব আছে তা পূরণ করবার ব্যবস্থা সরকার গ্রহণ করতে পারেন।

ব্লকে ব্লকে গিয়ে মন্ত্রিসভার বৈঠকের পর মন্ত্রীরা যেসব ওয়াদা করে এসেছিলেন আমরা দেখতে পাচ্ছি তা পালন করা হয় নি। তাই অনুরোধ করছি, বিভিন্ন স্থানে গিয়ে মন্ত্রিসভা যে সমস্ত সিদ্ধান্ত করেছিলেন তা যাতে কার্যকর হয়। মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব আনীত হয়েছে তাকে সর্বান্তঃকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে এবং অ্যাসেম্বলীতে এই বুর্জোয়া শব্দ নিয়ে একটা বাজে তাপ সৃষ্টি হচ্ছে এবং এই তাপ প্রশমিত হওয়া উচিত। কারণ সেদিন আমাদের মুখ্য মন্ত্রিমহাশয় বলেছিলেন যতই আমরা প্রগতিশীল কাজকর্মের দিকে যাবো প্রতি-ক্রিয়াশীল শক্তি মাথাচাড়া দিয়ে উঠবে এবং সেই দিক দিয়ে আমাদের উভয় দলের যে মোরচা তাকে প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে দাঁড়াতে হবে এবং তাকে দৃঢ় করতে হবে। সেইজন্য সংবাদ-পত্রে মাঝে মাঝে যেটা বেরোচ্ছে সেটা মোরচাকে দুর্বল করার চেষ্টা। এই বুর্জোয়া শব্দের নানা রকম ব্যাখ্যা হয়। একটা বুদ্ধিজীবী পর্যায়ের হয়, আবার কয়েকশো টাকা নিয়ে যিনি ব্যবসা করছেন তিনিও একজন বুর্জোয়া হতে পারেন। কাজেই এই বুর্জোয়া কথাটা কোন বুদ্ধি-জীবীকে বা কোন ব্যক্তির উদ্দেশ্যে নয়। তার দর্শন কোন্‌টা। আমরা দুটো দল এক মোরচায় এসেছি। আমাদের দু দলের দর্শনের পার্থক্য আছে। আমরা শ্রমিক শ্রেণীর একনায়কতন্ত্রে বিশ্বাসী। আবার আপনারা বিশেষ করে সিদ্ধার্থ রায় এই দর্শনে বিশ্বাসী নন। এই দুটো দর্শন থাকতেই কেন মোরচা হল। ১০ বছর আগে আমরা তো এক ছিলাম না। কারো ব্যক্তিগত ইচ্ছায়ও হয় নি। আমাদের বিশ্বনাথবাবু বা সিদ্ধার্থবাবুর ইচ্ছায় মিলন হয় নি। এর পিছনে ঐতিহাসিক কারণ রয়েছে। সেটা হচ্ছে পৃথিবীর ভারসাম্যের পরিবর্তন। একদিন ছিল যখন পুঁজিবাদী জগৎ গোটা পৃথিবীকে পরিচালনা করতো। আজ আর তা হচ্ছে না। আজ পৃথিবীর নিয়ামক শক্তি হচ্ছে সমাজতান্ত্রিক শক্তি, আমরা যারা মেহনতী মানুষের হয়ে লড়াই করছি তারা। এই হচ্ছে বাস্তব পরিবর্তন। এই পরিবর্তনের ফলে দুটো জগতের সৃষ্টি হয়েছে, দুটো বাজারের সৃষ্টি হয়েছে। এক পুঁজিবাদী বাজার, আর এক হচ্ছে সমাজতান্ত্রিক বাজার। এই ঐতিহাসিক পটভূমিকায় আজকে আমাদের মিলন হয়েছে। এই মিলন আমরা চাই, অন্য কেউ চাক বা না চাক। এটা হবেই। আমাদের পাশে যারা ছিলেন না সেই আর এস পি দল আজকে এসেছেন। কেবলে কংগ্রেস কমিউনিস্ট, আর এস পি, মুসলিম লীগ একসঙ্গে কাজ করে যাচ্ছেন। এটাই হচ্ছে অর্ডার অফ দি ডে।

[6-50—7-00 p.m.]

আমাদের সামনে যে গুরুতর দায়িত্ব রয়েছে সেই দায়িত্ব হচ্ছে একদিকে প্রগতিশীল জগৎ, আর একদিকে প্রতিক্রিয়াশীল শক্তি নানা কারসাজী করে তা ভণ্ডুল করবার চেষ্টা করবে। আসামের ঘটনা সম্বন্ধে অনেক মাননীয় সদস্য বলেছেন, অন্ধ্রের সমস্যার কথা তুলেছেন। আজকে অন্ধ্রের কায়েমী সমস্যা মিটিয়েছে কোথায়—আজকে অন্ধ্রের স্বার্থবাদীরা সেই জোতদার ও বড় বড় ব্যবসায়ীরা দুই অন্ধ্রের কথা দূরে রেখে তারা আজকে দাবি করছে একটা স্বতন্ত্র স্টেট করতে ভারতবর্ষের যে মূল নীতি সেই জাতীয় ঐক্যের বিরোধিতা করছে তার ঢেউ আমরা তার মধ্যে দেখতে পাচ্ছি। উড়িষ্যা ও আসামে তারই প্রতিফলন আমরা আজকে দেখতে পাচ্ছি। আমার বাংলাদেশে প্রগতিশীল গণতান্ত্রিক সরকার আছে আমরা প্রগতির কথা ভাবি, আমাদের এ দিকে সজাগ হয়ে হুঁশিয়ার থাকতে হবে। আমাদের দেশে যে সমস্যা সেই সমস্যা হচ্ছে সাঁওতালী, নেপালী, পার্বত্য অঞ্চলের লোক পাশাপাশি আছে এবং তাদের বিভিন্ন সমস্যা আছে। রাজ্যপালের ভাষণে আছে যে, একটা ডেভেলপমেন্ট বোর্ড করে দেওয়া হয়েছে, একটা অ্যাডভাইসারী বোর্ড করা হয়েছে—এই সবের পরিপ্রেক্ষিতে আমাদের আরও বেশী ভাবতে হবে। আরও বেশী স্ট্যাটুটারী পাওয়ার দিয়ে একটা বোর্ড গঠন করতে হবে। এইভাবে সময়মত স্থিরভাবে আমরা যদি কাজ করতে না পারি, তা হলে এখানে যে প্রতিক্রিয়াশীল শক্তি আছে তারা মাথা চাড়া দিয়ে বিপথে নিয়ে যেতে পারে। তাই আজকে আমাদের ঐ সমস্ত সাঁওতালদের কথা ভাবতে হবে। আমাদের রাজ্যপালের ভাষণ অত্যন্ত হতাশা-ব্যঞ্জক, এটাকে আমরা সমর্থন করতে পারছি না। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, সমাজতান্ত্রিক আদর্শে আমরা চলছি। কিন্তু আমাদের দেখতে হবে, এই সমাজতান্ত্রিক আদর্শ আমাদের দেশে কতখানি প্রতিফলিত হচ্ছে। সমাজতন্ত্রে যেতে গেলে দেশের জাতীয় সম্পদকে পরিপূর্ণভাবে ব্যবহার করতে হবে দেশের সমস্ত জনগণের স্বার্থে। দেশে একচেটিয়া পুঁজির বিলোপ সাধন করতে হবে। এবং দেশে যে ম্যান পাওয়ার আছে যে কর্মশক্তি আছে সম্পূর্ণ ব্যবহার করে দেশকে এগিয়ে নিয়ে যেতে হবে। সেখানে একচেটিয়া পুঁজিকে সঙ্কোচিত করে রাষ্ট্রায়ত্তের পথে নিয়ে যেতে হবে। কিন্তু রাজ্যপালের ভাষণে রাষ্ট্রীয়করণ কতটা বাড়বে কোন লক্ষ্যে কোন আদর্শে এ পরিচালিত হবে তা বলা হয় নি—এখানে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। আমাদের মাননীয় সদস্য শ্রীআনন্দগোপাল মুখার্জি, যিনি আই এন টি ইউ সি-র লোক এবং আমাদের টি ইউ সি যা দুর্গাপুরে এবং আসানসোলে আছে এবং আমাদের প্রদীপবাবুর ইউনিয়ন আমরা সকলে যুক্তভাবে একটা দাবি রেখেছিলাম যে, আমাদের বর্ধমান জেলায় অ্যালয় স্টীল আছে, কয়লাও আছে, হিন্দুস্থান কেবলস আছে, আমাদের শ্রমমন্ত্রী ও মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, কেন্দ্রীয় সরকার সেখানে একটা স্টেনলেস স্টীল কারখানার পরিকল্পনা করছে। কিন্তু আজ পর্যন্ত তা হল না, এটা হলে প্রায় ৫০ হাজার লোকের কাজ হবে। এই জিনিস আমরা কেন্দ্রে বার বার দাবী রাখছি—কিন্তু ফল হচ্ছে না। তা হলে কি এইভাবে আমরা সমাজতান্ত্রিক আদর্শ নিয়ে চলছি! আর একটি সম্পদ রয়েছে, হিন্দুস্থান স্টীল, সেটাকেও বাড়ানো যেতে পারে। আরো কতকগুলি দায়িত্ব আমাদের এসে গেছে, সেই দায়িত্বের মধ্যে রয়েছে ইন্ডিয়ান আয়রন অ্যান্ড স্টীল কোং সেটাকে আমরা নিয়েছি, যার মধ্যে চারটি ব্যাটারি আছে। সেই ব্যাটারিগুলি ভাঙ্গা অবস্থায় আছে যে কোন মুহূর্তে কারখানা বন্ধ হয়ে যেতে পারে, তার সম্পর্কে কি করেছেন, সেখানকার ম্যানেজমেন্ট একচেটিয়া দালাল, একচেটিয়া পৃষ্ঠপোষক, সেই নীহার দত্তকে সরিয়ে আমরা কি কোন কর্মচারীদের দিয়ে ডেমোক্র্যাটিক ম্যানেজমেন্ট কমিটি করে কারখানা কি করে পুনরায় চালু করা যায়, পূর্ণ উৎপাদন ব্যবস্থায় আনা যায় সে সম্পর্কে কিছু দেখতে পেয়েছি এই ভাষণের মধ্যে? তার কোন ইঙ্গিত এর মধ্যে নেই। কোলকে নেবার জন্য আমরা খুব উৎসাহিত ছিলাম। আমরা এই বিধানসভায় আলোচনা করেছি, প্রস্তাবও পাশ করেছি। নন-কুকিং কোলকে নেওয়া হয়েছে। নন-কুকিং কোলকে নেবার পরেও সমস্যাগুলি রয়ে গেছে। বলছেন উৎপাদন বাড়াতে হবে। হ্যাঁ উৎপাদন বাড়াতে হবে, আর রিলিফ টু দি ওয়ার্কার্স—এতে সমাজতন্ত্রে যাওয়া যায় না। রিলিফ টু দি ওয়ার্কার্স করলে সমাজতন্ত্রে যাওয়া যায় না। আমি আপনাদের কাছে রাখছি নিশ্চয় উৎপাদন বাড়াতে হবে। সেই উৎপাদনের অবস্থা কি ছিল? ১৯৬১ সালে সারা ভারতবর্ষে যেখানে উৎপাদন ছিল ২৬·৭৬ ভাগ, আজ সেখানে কমে গিয়ে ১৯৭১ সালে ২২·৬০ ভাগ হয়েছে। অথচ পশ্চিমবাংলার কোলিয়ারিতে সারা ভারতের শতকরা

৭৫ ভাগ কয়লা রয়েছে। এই কয়লাই হচ্ছে একটা বিশেষ সম্পদ। কাজেই উৎপাদন আমাদের বাড়াতে হবে। কিন্তু উৎপাদন বাড়ানোর সঙ্গে সঙ্গে এটাও লক্ষ্য রাখতে হবে উৎপাদন যেন কমে না যায়। উৎপাদন যতই কমেছে, ততই আমাদের কর্মসংস্থান কমে গেছে। অথচ অন্যান্য রাজ্য যেমন অন্ধ্রে গত ১ বছরে শতকরা ৬ ভাগ বেড়েছে, মধ্যপ্রদেশে ২ ভাগ বেড়েছে, মহারাষ্ট্রে বেড়েছে ২½ ভাগ এবং পশ্চিমবাংলার এই কলিয়ারিতে শ্রমিকসংখ্যা মাইনাস ৯ হয়েছে, অর্থাৎ শতকরা ৯ ভাগ কমে গেছে। সর্বসাকুল্যে ২১ হাজার কর্মচারী কর্ম হারিয়েছেন। উৎপাদন যেমন বাড়াতে হবে, সেই সঙ্গে সঙ্গে এটাও লক্ষ্য রাখতে হবে, শ্রমিকদের জীবনযাত্রার মান আমরা কতটা বাড়াতে পেরেছি। এই যে কোলিয়ারি নেওয়া হয়েছে এখন পর্যন্ত শ্রমিকদের যে ভ্যারিয়েবেল ডি এ ২১ লক্ষ টাকা ১৯৭১ সাল পর্যন্ত তাদের পাওনা ছিল, বোনাস বাবত এবং প্রভিডেন্ট ফান্ড বাবত ৬ কোটি ২১ লক্ষ টাকা পাওনা ছিল, তার মধ্যে তিনটি বড় বড় কোলিয়ারির মালিক তাদের হচ্ছে ৫ কোটি ২১ লক্ষ টাকা, এই এত টাকা যেটা নাকি শ্রমিকদের ন্যায্য পাওনা বোনাস, ওয়েজ এবং প্রভিডেন্ট ফান্ড ইত্যাদি মিলিয়ে, তারা যে সেটা পেল না, সে সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন ইঙ্গিত পর্যন্ত নেই। তা ছাড়া এই যে রয়্যালটি যেটা নাকি পশ্চিমবঙ্গের সম্পদ —এই রয়্যালটি বাবত যে প্রায় ২৬ কোটি টাকা পাওনা আছে সেই টাকা কোথায় যাবে সেই সম্পর্কে কোন কিছুই নেই। আমি আপনার মাধ্যমে সমস্ত সদস্যদের কাছে বিনীতভাবে নিবেদন করবো যে, আমাদের এখান থেকে একটা প্রস্তাব পাশ করা উচিত যে, এইসমস্ত শ্রমিকদের বকেয়া পাওনা টাকা, রয়্যালটি ইত্যাদি এগুলি আদায় করার জন্য মালিকদের ক্ষতিপূরণ দেবার আগে এই টাকা যেন কেটে নেওয়া হয়—এই ধরনের একটা আওয়াজ এই বিধানসভা থেকে আমাদের তোলা উচিত। এই ধরনের বহু শিল্প আমাদের চালু আছে। আমাদের তাপ-বিদ্যুৎ রয়েছে। আজকে দেখতে পাচ্ছি বিদ্যুতের রেশন হচ্ছে। এই কোলিয়ারির সম্পদ ব্যবহার করে আমরা কল্যাণেশ্বরী, রাণীগঞ্জের মত জায়গায় দুটি তাপ-বিদ্যুৎ কেন্দ্র খুলতে পারতাম। আমাদের দুর্গাপুর প্রোজেক্ট আছে। এ বিষয়ে আমি খুব সংক্ষেপে বলছি, সময় অভাবে বলতে পারছি না। এই দুর্গাপুরে কিন্তু চারটি ব্যাটারি আজ পর্যন্ত চালু করা গেল না। এই চারটি ব্যাটারি চালু করলে আমাদের বিদ্যুৎ উৎপাদন আরো বেড়ে যেত। একদিকে যেমন এটাকে চালু করতে হবে, অন্যদিকে তেমনি শ্রমিক শ্রেণীর অংশগ্রহণের বিষয়টিও ভাবতে হবে, ডেমোক্র্যাটিক ম্যানেজমেন্টের ব্যবস্থা আমাদের চালু করতে হবে। এই পরিচালন ব্যবস্থা থেকে যারা দুর্নীতিপরায়ণ অফিসার আছেন তাদের সরিয়ে ওখানে সংবিদ না এক্সপার্টদের ম্যানেজমেন্টে নিয়ে আসতে হবে, ডেমোক্র্যাটিক করতে হবে। সমস্ত ডিপার্টমেন্টে এইভাবে করে প্ল্যানিং, প্রডাকসান ইত্যাদির ব্যাপারে পরামর্শ নিতে হবে। এইভাবে যদি আমরা করি, এই জিনিসগুলি নিই, পাবলিক সেকটার সম্বন্ধে একটি কথাও নেই। কি আছে? জয়েন্ট সেকটরের কথা। তা হলে পাবলিক সেকটার উঠে গিয়ে জয়েন্ট সেকটার হলে সেটা পিছু হটার নীতি হচ্ছে। সেদিন জয়নাল সাহেব বলেছিলেন, আমরা নাকি হলুদ বাতি দেখছি। আজকে মনে হচ্ছে ঠিকই। তবে হলুদ বাতির পরেই গ্রীন সিগন্যাল আসে। সেটা কোন্ দিকে? বোঝা যাচ্ছে সেটা জয়েন্ট সেকটারের দিকে স্টেট সেকটারের দিকে নয়। এইভাবে যদি এই দিকে গ্রীন সিগন্যাল দেওয়া হয়, তা হলে আমরা তা সমর্থন করতে পারি না এবং সেইজন্য এটাকে আমরা সমর্থন করতে পারলাম না।

**Mr. Deputy Speaker:** Honourable members, you are informed that pigeon-hole type almirahs with the names of members inscribed thereon have been placed in the lobby of the Assembly House, Calcutta. Letters, packets, papers, pamphlets, etc., addressed to the members by different persons and organisations will be kept therein with effect from the 16th February, 1973. Members are requested to collect those papers therefrom.

[7-00—7-10 p.m.]

**শ্রীশংকর ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই স্বাগত জানাই আমাদের আর এস পি-র বন্ধুদের। আর এস পি-র বন্ধুরা, তাঁরা যে মত পরিবর্তন করেছেন এবং সি পি এম-এর সাথে আগে যে তাঁরা বলতেন এটা সাজানো বিধানসভা, নির্বাচনটা রিগড হয়েছিল, এই মত পরিবর্তন করে তাঁরা যে বিধানসভায় এসেছেন আমি সেজন্য তাঁদের অভিনন্দন জানাচ্ছি এবং তাঁদের এই যে ভুল স্বীকার করার সৎসাহস সেটাকে আমি স্বাগত জানাচ্ছি। তবে একটা জিনিস

যেটা লক্ষ্য করলাম সেটা হচ্ছে, হাউসে আসার পরই তাঁরা সেই পুরানো সি পি এম নীতি অনুসারে আবার ওয়াক-আউট করে চলে গেলেন। আমার মনে আছে ১৯৭১ সালে যখন রাজ্যপালের ভাষণ হচ্ছে সেই সময় সি পি এম ওয়াক-আউট করে চলে গিয়েছিলেন এবং তারপর, রাজ্যপাল চলে যাবার পর ওয়াক-ইন করে বললেন, রাজ্যপালের ভাষণের কপি কেন তাঁদের দেওয়া হয় নি? আমাদের আর এস পি-র বন্ধুরা সি পি এম-এর প্রভাব থেকে সরে এসে বিধানসভায় যোগদান করেছেন এটা আনন্দের কথা, কিন্তু তাঁরা সেই পুরানো ইতিহাস প্রথমে ঢুকে একবার ওয়াক-আউট করতে হবে, এই যে রিচুয়াল এটা এখনও পালন করছেন, এটা খুবই পরিতাপের বিষয়। তবে একটা ভাল কাজ তাঁরা যেটা করেছেন, সেটা হচ্ছে, সি পি এম-এর ভেতরে মনের একটু পরিবর্তন তাঁরা এনেছেন। কারণ আজকেই কাগজে দেখছিলাম জ্যোতিবাবু আর বলছেন না যে, বিধানসভা রিগড, তিনি বলছেন যাব কিনা ঠিক করবো যদি গণতন্ত্র থাকে। তার মানে এখন আর বে-আইনী বিধানসভা নয়, এখন আর রিগড ইলেকসান হয় নি, কারণ এখন আসার পূর্ব শর্ত যেটা সেটা হচ্ছে ভবিষ্যতে গণতন্ত্র থাকবে কিনা সেটা। অতীতে নির্বাচনটা রিগড হয়েছিল কিনা তাঁরা যা বলতেন সে কথা এখন আর বলছেন না। সুতরাং সেজন্য আমি মাননীয় বেস্টারউইচ সাহেবকে ধন্যবাদ জানাচ্ছি। তাঁরা অষ্ট বামের এক বাম ছিলেন, তাঁরা জ্যোতিবাবুকে এই যে পথ দেখিয়েছেন, এর জন্য আমি আবার তাঁদের ধন্যবাদ দিচ্ছি। তবে সি পি এম যে বলছেন ভবিষ্যতে গণতন্ত্র থাকবে কিনা তার উপর বিচার করে ঠিক করবেন এখানে আসবেন কিনা, এই প্রসঙ্গে আমি বলব যে, আমরা আশা করবো আর এস পি যে সৎসাহস দেখিয়েছেন তাতে জ্যোতিবাবুর দল বিজু পট্টনায়কের সাথে যে আঁতাত হচ্ছিল তা থেকে বেরিয়ে এসে আর এস পি-র পথ অনুসরণ করে বিধানসভায় আসবেন। তা যদি তাঁরা আসেন, তা হলে আমরা তাঁদের অনেক অভিনন্দন জানাবো।

আর একটা কথা বলতে চাই যে, আমাদের এখানে যে নির্বাচন হয়েছিল, একটা গণতান্ত্রিক মোর্চার ভিত্তিতে এই নির্বাচন হয়েছিল, আমরা এই গণতান্ত্রিক মোর্চায় বিশ্বাস করি। এই গণতান্ত্রিক মোর্চা জনগণ স্থাপন করেছেন এবং জনগণের কথায় এই গণতান্ত্রিক মোর্চা থাকবে এবং আমরাও তাই চাই। এই রকম কোন কথা যাতে না হয়, যাতে এই গণতান্ত্রিক মোর্চার যে ঐক্য সেটা ব্যাহত না হয়। 'বুর্জোয়া' কথাটা নিয়ে কিছু উত্তাপ সৃষ্টি হয়েছে। আমি বলবো যে, আমরা এক সঙ্গে যদি কাজ করতে চাই, তা হলে আমাদের সেই পরিবেশ সৃষ্টি করতে হবে, আমরা এইরকম কিছু না বলি যাতে আমাদের ঐক্যে ফাটল আসতে পারে। আমরা সি পি আই-এর সঙ্গে যে মোর্চা করেছিলাম—কতকগুলো মূলনীতির ভিত্তিতে, ১৭ দফা কর্মসূচির ভিত্তিতে এই মোর্চা করেছিলাম। সেই কর্মসূচি এখনও আছে এবং সেই ভিত্তিতে আমাদের মোর্চা চলবে। 'বুর্জোয়া' কথা নিয়ে যে উত্তাপ সৃষ্টি হয়েছে তাতে আমি সভ্যদের বলবো যে, আপনারা ইতিহাসের দিকে তাকিয়ে দেখুন, এই বুর্জোয়া কথা নিয়ে এই ভারতবর্ষে অনেক উত্তাপ অতীতেও সৃষ্টি হয়েছে। মহাত্মা গান্ধী যখন আন্দোলন করেছিলেন ১৯৩০ সালে তখন এই আন্দোলনের বিরোধিতা করা হয়েছিল এবং বলা হয়েছিল যে, এটা একটা বুর্জোয়া আন্দোলন। নেতাজী সুভাষচন্দ্র বসু এ আই টি ইউ সি অধিবেশনে ১৯২৮ সালে যখন নেতৃত্ব করছিলেন তখন তাঁকে সমালোচনা করা হয়েছিল যে, তিনি বুর্জোয়ার নেতৃত্ব দিচ্ছেন। দেশবন্ধু চিত্তরঞ্জন দাস ১৯২২ সালে কংগ্রেসে যখন বক্তব্য রাখছিলেন তখন সেটা সমালোচনা করা হয়েছিল যে, তিনি বুর্জোয়া বক্তৃতা রেখেছেন। ১৯৪২ সালে গান্ধীজী যখন আন্দোলন করেছিলেন, তখন সেই আন্দোলনকে বলা হয়েছিল, ওটা বুর্জোয়া আন্দোলন। স্বাধীনতা যখন এসেছিল, তখন এই স্বাধীনতাকে সমালোচনা করে বলা হয়েছিল এটা বুর্জোয়া স্বাধীনতা, মেকি স্বাধীনতা। ইতিহাসের দিকে যদি তাকিয়ে দেখি, তা হলে ইতিহাস আমরা কি ভুল করেছি, মানুষ কি ভুল করেছে, সেটা পরিষ্কার করে দেখিয়ে দেবে। সুতরাং আমরা দেখেছি ভারতবর্ষে যখন বৈপ্লবিক কর্মসূচি নিয়ে দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, মহাত্মা গান্ধী, সুভাষচন্দ্র, পণ্ডিত নেহরু এসেছেন, তাঁদের বুর্জোয়া বলে অপবাদ দেওয়া হয়েছে। পরবর্তী কালে এই ভুলের জন্য অনেক দল, অনেক ব্যক্তি সেই ভুল স্বীকার করে নিয়েছেন, এটা ইতিহাসের শিক্ষা, সেটা গ্রহণ করতে হবে। আজকে আমরা তিক্ততা আনতে চাই না, বিরোধ আনতে চাই না। আমাদের গণতান্ত্রিক মোর্চা থাকবে, কেউ গণতান্ত্রিক মোর্চাকে ভাঙ্গতে পারবে না। আমাদের এই ইতিহাসের শিক্ষা গ্রহণ করতে হবে। আমাদের দেশের এই যে নেতৃত্ব, তাদের বুর্জোয়া বললেও তারা বৈপ্লবিক কর্মসূচি থেকে এক চুল সরে আসে

না। আজকে পশ্চিমবাংলাকে গড়ার পালা এসেছে। আমরা গ্রামবাংলাকে গড়বো, শহরবাংলাকে গড়বো এবং প্রতি গ্রামে আজকে বিদ্যুৎ পৌঁছে দিচ্ছি, এই যে বিদ্যুৎ পৌঁছে দেওয়া, এটাই সমাজতান্ত্রিক মতবাদ। এক সময় মহামতি লেনিন বলেছিলেন, রাশিয়ায় ইলেকট্রিফিকেশন ইজ কম্যুনিজম। আমরা কে বুর্জোয়া, কে প্রলেটারিয়েট, কে সমাজতন্ত্রে বিশ্বাস করে, কে পুঁজিবাদে বিশ্বাস করে তার ভেতর যেতে চাচ্ছি না, আজকে জনসাধারণ চায় যে, আমাদের দেশে বিদ্যুৎ পৌঁছে দিতে হবে—এই বৈদ্যুতিকরণ তার ভেতর কম্যুনিজম রয়েছে, আমরা বলি গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেওয়া, তার ভেতর সমাজতন্ত্র রয়েছে। আমরা আজকে গ্রামে সেচের বন্দোবস্ত করছি। গ্রামের জন্য এর ভেতর ১৪ কোটি টাকার প্রকল্প নেওয়া হয়েছে, সেই প্রকল্প—এখানে কৃষিমন্ত্রী রয়েছেন—তাতে ২৫০টি ডিপ টিউবওয়েল নিয়েছি, সাড়ে সাত হাজার পাম্প সেট দিচ্ছি, ৫২৫টি রিভার লিফট দিচ্ছি। এই কাজ জনসাধারণের কাজ, এই কাজ সমাজতান্ত্রিক পদক্ষেপ। সমাজতন্ত্র সোস্যালিজম কি কম্যুনিজম সেটা তত্ত্ব নয়, সেটা কাজ, সেটা দেশগঠন, সেটা সাধারণ মানুষের মান উন্নয়নের কাজ। সমাজতন্ত্র সেই কথা, যদি আমরা যেখানে একটা ফসল আসছে, সেটা যদি তিনটে ফসল দিতে পারি সাধারণ চাষীকে। সমাজতন্ত্রে কর্মতত্ত্বের ভিতর দিয়ে নয়, জীবনতত্ত্বের চেয়ে অনেক বড়। আজকে আমরা ইতিহাসে সেটা যদি পর্যবেক্ষণ করি, তর্কের ভেতর না যাই, আমরা যদি দেশগঠনের কাজে এগিয়ে আসি, তা হলে সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে পারবো।

[7-10—7-20 p.m.]

আজকে পশ্চিমবাংলার মানুষ এই সরকারকে আশীর্বাদ জানাচ্ছে। কারণ গত তিন-চার বছর নানারকম সংঘাতের ভিতর দিয়ে, অরাজকতার ভিতর দিয়ে, রক্তক্ষয়ের ভিতর দিয়ে পশ্চিমবাংলা গেছে। আজকে আমাদের দেশ গড়তে হবে এবং এই দেশ গড়ার জন্য জনগণ আমাদের এই বিধানসভায় পাঠিয়েছে। আমরা জনপ্রতিনিধি, এই অধিকার কেবল আমাদের আইনগত অধিকার নয়। আমাদের যে দায়িত্ব, সেটা আমাদের নীতিগত দায়িত্ব, সেটা আদর্শগত দায়িত্ব, সেই দায়িত্ব হচ্ছে দেশগঠনের দায়িত্ব। দেশ যে গড়ে উঠবে সেটা একদিনে গড়ে উঠবে না। আলাদিনের প্রদীপের মত আমরা নই, আমরা সেটা একদিনে করতে পারবো না। জনসাধারণ সেটা জানে যে, একদিনে হতে পারে না। কিন্তু আমাদের পরিবর্তন আনতে হবে সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে। বুর্জোয়া ইন্সটিটিউশনের মধ্যে দিয়ে সংসদীয় গণতন্ত্রে বিরাট অর্থনৈতিক, সামাজিক পরিবর্তন আনা যায়, বিপ্লব আনা যায়, এটা স্বীকৃত। আমরা সি পি আই-এর সংগে মোর্চা করেছি, কারণ তাদের নীতির ভিতর আমাদের নীতির কতকগুলো মিল আছে। ১৯৫৭ সালে যখন মস্কোতে ১৩টি পার্টির কনফারেন্স হয়েছিল—পিসফুল ট্রানজিশন টু সোশ্যালিজম ১৯৫৭ সালে ৮১টি দল মস্কো কনফারেন্সে এই নীতি ঘোষণা করেছিল এবং ১৯৬১ সালে আবার মস্কো কনফারেন্সে যখন ঘোষিত হল পিসফুল ট্রানজিশন টু সোশ্যালিজম, তখন এই সম্মেলনের সমালোচনা করেছিল সি পি এম এবং চাইনীজ কম্যুনিস্ট পার্টি। কিন্তু আমরা সেই দলের সংগে মোর্চা করেছি, যারা বলেছিল শান্তিপূর্ণ উপায়ে সমাজতন্ত্র আসতে পারে। আমাদের যে সমাজতন্ত্র, যেখানে শান্তি রয়েছে, সেই শান্তিপূর্ণ উপায়ে আমরা দেশ গড়তে চাই। আজকে আমাদের মুখ্যমন্ত্রী বারে বারে বলছেন যে, আমরা গ্রামে বিদ্যুৎ দেবো। এই যে কথা, এটাই সমাজতান্ত্রিক কথা, এই পথেই আমাদের দেশে পরিবর্তন আসবে। আজকে আমরা যে পরিবর্তন আনতে চাই, তার উপর আমরা দেখেছি পশ্চিমবাংলার দুটি সমস্যা, একটা হচ্ছে বেকারী এবং আর একটা হচ্ছে দারিদ্র্য। আমাদের এই যে গণতান্ত্রিক শক্তি এবং এই সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে এই বেকারীর বিরুদ্ধে এবং দারিদ্র্যের বিরুদ্ধে আমাদের সংগ্রাম করতে হবে, এই সংগ্রাম করে আমরা পরিবর্তন আনবো গ্রামে যেখানে ৭০ ভাগ মানুষ বাস করে। আমাদের যেখানে একটা ফলন হয়, সেখানে আমরা তিনটে ফলন আনবো। আমরা সেচ দেবো, আমরা সার দেবো, আমরা বীজ দেবো এবং আমরা কীটনাশক ঔষধ দেবো। আমরা যদি এটা করতে পারি, তা হলে আমরা তিনটে ফসল করতে পারবো, তবেই আমরা পশ্চিমবাংলাকে সোনার বাংলায় পরিণত করতে পারবো। আমরা সেই কাজে হাত দিয়েছি। এই জন্য আমরা ১,৫০০ গ্রামে বিদ্যুৎ দিয়েছি দশ মাসে। এই পশ্চিমবাংলায় গত ২৫ বছরে কেবল তিন হাজারের উপর গ্রামে বিদ্যুৎ গিয়েছিল, আমরা দশ মাসে ১,৫৫০ গ্রামে বিদ্যুৎ দিয়েছি। আমাদের গ্রামীণ যে প্রকল্প তার যে কাজ আজকে হচ্ছে, সেই কাজ পশ্চিমবাংলায় কোনদিন হয় নি। এই জন্য আমরা আত্মগৌরব করি না, এটা আত্মসন্তুষ্টির কথা নয়। আজকে পশ্চিমবাংলার

মানুষ এই সরকারকে এনেছেন, দেশের স্থায়িত্ব ফিরিয়ে এনেছেন। নানারকম অরাজকতা এখানে হয়েছে, পশ্চিমবাংলার মানুষ নানা বিষয়ে পরীক্ষা-নিরীক্ষা করে দেখেছেন, তারপর একটা বিশেষ অবস্থায় উপনীত হয়েছে। কেবল সেই দলই দেশ গড়তে পারে, যে দল বিশ্বাস করে শান্তি এবং প্রগতিতে।

আমাদের পুরানো কংগ্রেস যখন ছিল তখন তারা শান্তিতে বিশ্বাস করত। আর পরে যে কতগুলি বামপন্থী সরকার হল, তারা প্রগতির নামে শান্তি ব্যাহত করল। কিন্তু পশ্চিমবাংলা আজকে এই যে যুব সম্প্রদায়, ছাত্র সম্প্রদায়, মেহনতী মানুষ কংগ্রেসের পাশে—গণতান্ত্রিক মোর্চা পাশে এসে দাঁড়িয়েছে, কারণ তারা বিশ্বাস করছে যে, আমরা রাজনৈতিক শান্তির ভিতর দিয়ে অর্থনৈতিক উন্নয়ন করব, বেকারীর বিরুদ্ধে, দারিদ্র্যের বিরুদ্ধে সংগ্রাম করব। কিছু কিছু সদস্য বলেছেন যেমন শ্রীপ্রদ্যোৎ মহান্তি মহাশয় বলেছেন যে, 'গরিবী হটাও' কোথায়? গরিবী হটাও একদিনে হবে না। পশ্চিমবাংলায় যে কোন সরকারের চেয়ে এই সরকার অনেক বেশী কাজ করেছে। একটা দেশ ৩০ জন মন্ত্রী গড়তে পারে না বা ২৫০ জন এম এল এ গড়তে পারে না। যেখানে জনসাধারণের সহযোগিতা নেই, সেখানে দেশ গড়া যায় না। আজ এই সরকার কাজ করতে পারছে, কারণ এই সরকারের পিছনে জনসাধারণের সহযোগিতা আছে। জনসাধারণ আজকে তাদের নিজেদের মনে করে এগিয়ে আসছে এবং দেখছে যে, তাদের নিজেদের মর্যাদা প্রতিষ্ঠিত। যদি জনসাধারণের সহযোগিতায় শান্তিতে প্রশাসন চলে, তা হলে আমরা নিশ্চয়ই দেশকে এগিয়ে নিয়ে যেতে পারব। আজকে আমাদের সকল ক্ষেত্রে যে উন্নয়ন কাজ চলছে, যে পরিকল্পনার কাজ চলছে তাতে আমরা জনসাধারণের সহযোগিতা পাচ্ছি। আমরা বিভিন্ন জেলায় ক্যাবিনেট মিটিং করি এবং ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করেছি, তাতে জনসাধারণ ওতঃপ্রোতভাবে জড়িত, তাই আমরা কাজ করতে পারছি। আমরা কতগুলি প্রকল্প নিয়েছি এবং মনে করি যে, এর ফলে বেকারসমস্যার সমাধান করতে পারব, যেমন ক্রাস প্রোগ্রাম রয়েছে গ্রামে কর্মসংস্থানের জন্য। এর ফলে সেচের ব্যবস্থা হবে নানারকম ভাবে। এর জন্য আমরা এই বছর ৩ কোটি টাকা ব্যয় করেছি। আর একটা প্রোগ্রাম আমাদের রয়েছে কর্মসংস্থানের জন্য সেটা হচ্ছে স্পেসাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম তাতে ২ কোটি ১৮ লক্ষ টাকা রয়েছে। এই পরিকল্পনায় নানান লোক কাজ করছেন—শিক্ষিত অশিক্ষিত। আমি দেখে এসেছি বীরভূমের একটা জায়গায় কাজ হচ্ছে, ময়ূরাক্ষী নদীতে একটি বাঁধ তৈরি হচ্ছে, সেখানে ৪ হাজার লোক প্রতি দিন কাজ করছেন, তাদের মধ্যে ৬০০ শিক্ষিত বেকার। আমি তাদের সাথে কথা বলে দেখেছি, তারা সকলে যে শুধু হায়ার সেকেন্ডারি পাশ করা তাই নয়, তাদের মধ্যে গ্র্যাজুয়েট ছেলেও রয়েছে। তারা নিজেদের হাতে দেশ গড়ছে। নানা রকম ছাত্র সংস্থা, যুব সংস্থা তারা নিজের হাতে দেশের কাজ করছে। আমি দেখেছি মুর্শিদাবাদে শিক্ষিত মেয়েরা মসকুইটো সেন্টারের কাজে এনভায়রনমেন্টাল ইমপ্রুভমেন্টের কাজে তারা এগিয়ে এসেছেন। আমাদের অ্যানিম্যাল হ্যাসবেনডারী ডিপার্টমেন্টেও ১,১০০ শিক্ষিত লোকের কর্মসংস্থান করা হয়েছে। আমাদের কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগে ২ হাজার ইউনিট করা হয়েছে এবং তাতে ১৩ হাজার শিক্ষিত লোকের কর্মসংস্থানের পরিকল্পনা রয়েছে এবং আগামী বছরে আমরা আরও আড়াই হাজার কর্মসংস্থান করতে পারব। তারপর আমাদের শিক্ষার ক্ষেত্রে ১ হাজার নতুন প্রাইমারী স্কুল আমরা স্থাপন করতে চাহি, এই ১ হাজার নতুন প্রাইমারী স্কুলে ৩ হাজার নতুন প্রাইমারী টিচারের যাতে কর্মসংস্থান হয় সেই পরিকল্পনা সরকার হাতে নিয়েছেন। শিক্ষাক্ষেত্রে আমাদের ওয়ান টিচার পাঠশালার পরিকল্পনা আছে এবং ৬০০ প্যাঠশালা খোলা হচ্ছে এবং প্রায় ৫০০ টিউটোরিয়াল সেন্টার খোলা হচ্ছে। আজকে আবার চার বছর পর পশ্চিমবাংলায় উন্নয়ন কাজ হচ্ছে। আমরা যে দেশ গড়ব, সমাজতন্ত্র আনব তার দুটো দিক আছে, একটা হচ্ছে উৎপাদনের দিক আর একটা হচ্ছে বণ্টনের দিক।

[7-20—7-25 p.m.]

সমাজতন্ত্র হচ্ছে সম্পদ সৃষ্টি এবং তার সুষম বণ্টন। সুতরাং সেই সামাজিক ন্যায় যাতে আসতে পারে তার জন্য এই সরকার কাজ করে চলেছেন। আমরা বুর্জোয়া বা অন্য আর কোন সরকার সে আলোচনার ভেতরে যেতে চাই না। কিন্তু যখনই কোন সঙ্ঘাত এসেছে, সমস্যা এসেছে, আমরা তখনই কৃষক শ্রমিকের পাশে দাঁড়িয়েছি। যখনই জুট, কোল, টি ইত্যাদির শ্রমিকেরা স্ট্রাইক-এ এসেছে, তখনই আমরা শ্রমিকের পাশে দাঁড়িয়েছি, যাতে তাদের বেতন বৃদ্ধি

পায়, তারা ন্যায্য পাওনা পেতে পারে। আমরা গ্রামে ভূমিসংস্কারের উপর খুব বেশী জোর দিয়েছি। এই ১০ মাসের ভেতরে আমরা যা ভূমি পেয়েছি—প্রায় ৩৬ হাজার একর জমি, তা থেকে ২২ হাজার একর যাদের জমি নেই তাদের বিলিবণ্টন করা হয়েছে। এটাই হচ্ছে সমাজতান্ত্রিক পদক্ষেপ। একটা ফসলের জায়গায় যাতে তিনটা ফসল করাতে পারি তার চেষ্টা যা আমরা করছি এবং সেটাই সমাজতান্ত্রিক পদক্ষেপ। যার জমি নেই তাকে যদি জমি দিতে পারি তা হলে সেটাই সমাজতান্ত্রিক পদক্ষেপ। এইসমস্ত কাজ আজ আমরা করছি। আজকে আমরা কেবলমাত্র কৃষিক্ষেত্রেই চেষ্টা করছি তা নয়, আমরা শিল্পক্ষেত্রেও চেষ্টা করছি। কারণ আমরা বিশ্বাস করি কৃষির সঙ্গে শিল্পোন্নতি ওতঃপ্রোতভাবে জড়িত। কৃষিক্ষেত্রে আধুনিকীকরণ করতে চাই এবং তার জন্য ফার্টিলাইজার, পাম্প সেট দরকার। ফার্টিলাইজার দিতে গেলে আমাদের কেমিক্যাল ইন্ডাস্ট্রি গড়ে তুলতে হবে। পাম্প সেট দিতে গেলে ইঞ্জিনীয়ারিং ইন্ডাস্ট্রি গড়ে উঠবে। গ্রামে যদি সবুজ বিপ্লব আনতে পারি, তা হলে তার সঙ্গে শহরে শিল্পোন্নয়ন করতে হবে এবং সেই হিসাবে কতকগুলি কাজ আমরা নিয়েছি। আমাদের এখানে যেগুলি রুগ্ন কলকারখানা আছে যেগুলি জ্যোতিবাবুদের সময় বিপ্লবের কথায়, শ্রেণীসংগ্রামের নামে বন্ধ হয়ে গিয়েছিল, সেগুলিকে আমরা খুলছি। সেন-র‍্যালে খুলতে ১ কোটি টাকার বেশী খরচ হয়েছে। কারণ আমাদের উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং যাদের কাজ গেছে তাদের কাজ দিতে হবে। আমরা যত কল-কারখানা খুলেছি তাতে এক লক্ষ লোকের বেশী কাজ হয়েছে। একটা পরিবারে যদি ৫ জন লোক থাকে, তা হলে ৫ লক্ষ লোকের ভরণপোষণের ব্যবস্থা আমরা করতে পেরেছি। এ ছাড়া আমরা নূতনভাবেও কারখানা করতে চাচ্ছি। একটা সময় ছিল যখন পশ্চিমবাংলা থেকে সমস্ত মূলধন চলে যাচ্ছিল। আজ শিল্পপতিরা বুঝতে পেরেছে যে, এটা সোনার বাংলা, এখানে শিল্পের অনেক সুযোগ-সুবিধা রয়েছে। সুতরাং আজ আমরা নানারকম প্রস্তাব পাচ্ছি। এই পশ্চিম-বঙ্গের শিল্পোন্নয়নের জন্য আমরা কেন্দ্রের কাছ থেকে যেসমস্ত লাইসেন্স পেয়েছি তার সংখ্যা ১০০টার বেশী। পশ্চিমবাংলায় কলকারখানা খোলার জন্য একটা ইনসেন্টিভ স্কীম ছিল। ১৯৭১ সালেও এই ইনসেন্টিভ স্কীম ছিল, তাতে আমাদের ওয়েস্ট বেঙ্গল ডেভলপমেন্ট কর্পোরেশন ৭০টার বেশী আবেদনপত্র পেয়েছে। আমাদের যে ট্র্যাডিশনাল ইন্ডাস্ট্রিজ রয়েছে—জুট, টি, ইঞ্জিনীয়ারিং ছাড়াও আমরা নূতন ইন্ডাস্ট্রি করতে চাই। আমরা ইলেকট্রনিক কারখানা করতে চাই এবং তার জন্য আমাদের একটা ইলেকট্রনিক কর্পোরেশন করার প্রস্তাব রয়েছে। আমাদের খনিজ সম্পদের ব্যবহার আমরা করতে চাই, যার জন্য আমাদের মিনারেল ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর বন্দোবস্ত রয়েছে। সেজন্য শুধু কৃষি নয়, শিল্পোন্নতির জন্য আমরা প্রয়াস করে যাচ্ছি। আমাদের আবেদন যে, এই সরকারের শক্তি যাতে ক্ষুণ্ণ না হয়, তা আপনারা দেখবেন। ৪/৫ বছর বাদে আবার পশ্চিমবাংলার গড়ার ডাক এসেছে। আমাদের একমাত্র দায়িত্ব হচ্ছে দেশকে গড়ে তোলা। পশ্চিমবাংলা যেটা বোমার বাংলা হয়েছিল, সেটাকে যাতে সোনার বাংলা করতে পারি তার জন্য এই কাজে আমরা সকলের সহযোগিতা চাই এবং আশা করি তা পাব।

## Adjournment

The House was then adjourned at 7-25 p.m. till 1 p.m. on Friday, the 16th February, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 16th February, 1973 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Apurba Lal Majumdar) in the Chair, 9 Ministers, 6 Ministers of State, 1 Deputy Minister and 155 Members.

### Oath or affirmation of allegiance

1—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

## STARRED QUESTIONS

### (to which oral answeres were given)

### কলিকাতা বৃহত্তর পৌরসংস্থা গঠন

***২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** মিউনিসিপ্যাল সারভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা ও পার্শ্ববর্তী পৌরসভাগুলিকে যুক্ত করিয়া "কলিকাতা বৃহত্তর পৌরসংস্থা" গঠনের প্রকল্প সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হইলে,

(১) প্রকল্পের বিবরণ; এবং

(২) কবে নাগাদ প্রকল্পটি কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**Mr. Speaker:** The reply has not yet been received. The question is held over to the next rotational day.

**Shri Siddhartha Shankar Ray:** Sir, I am very sorry, this is a question put to the Municipal Services Minister who is ill. Mr. Panja is in charge of this Department. He is looking after this Department only for the last 10 days. I do not know why he is not here. I apologise to the House for the absence of Mr. Panja who should have been here to answer this question. If the honourable members agree, the question may be held over.

**Mr. Speaker:** I think the honourable members will have no objection if the question is held over to the next rotational day. In the meantime, if Mr. Panja comes in the House I will allow this question to be taken up.

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশা করি আপনি এবং অনারেবল মেম্বাররা এখানে আসতে একটু দেরি হওয়ার জন্য আমাকে ক্ষমা করবেন।

(ক) প্রকল্প সরকার বিবেচনা করছেন।

(খ) (১) ও (২) এখন বলা যাচ্ছে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে পৌরসভাগুলিকে নিয়ে একটা পৌরসভা করা কি কারণে এই রকম প্রকল্পের কথা বিবেচনা করতে হচ্ছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** কারণ সি এম ডি এ-র এলাকা নিয়ে অনেক কাজ ক্যালকাটা কর্পোরেশানের মধ্যে এবং পার্শ্ববর্তী পৌরসভাগুলির মধ্যেও হচ্ছে। যাতে এই সমস্ত কর্পোরেশান যেটা কলকাতায় রয়েছে এবং মিউনিসিপ্যালিটি যেগুলি পার্শ্ববর্তী এলাকায় রয়েছে ঠিকমত কাজ করতে পারে, কো-অর্ডিনেসান থাকে এবং কাজ খুব তাড়াতাড়ি হতে পারে, তার জন্য প্রকল্প বিবেচনা করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এরকম প্রকল্পের কথা বিবেচনা করবার সঙ্গে সঙ্গে বিভিন্ন এলাকায় উন্নয়নের দিক থেকে যে তারতম্য রয়েছে সেকথা ভেবে উন্নয়নের দিক থেকে সকলকে একই পর্যায়ে আনার কথা ভেবেছেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** প্রকল্প যখন সরকার বিবেচনা করছেন তখন যেখানে যেখানে যে যে সুবিধা এবং অসুবিধা হচ্ছে এবং দেখা দিতে পারে সেগুলি সবই বিবেচনা করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে প্রকল্পের কথা ভাবছেন এটা কোন স্তরে আছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এক্ষেত্রে ঠিকমত প্রকল্প চালু করতে গেলে বিদেশে যে রকম আছে এবং এদেশে যে রকম পৌরসভা এবং সংস্থা আছে সেগুলোকে কো-অর্ডিনেসন করলে কি সুবিধা এবং অসুবিধা হতে পারে সেগুলো সব দেখা হচ্ছে।

**ডাঃ এ এম ও গণিঃ** মন্ত্রিমহাশয় একটু ক্লারিফাই ক'রে বলুন যে কাজের সুবিধার জন্য এই যে প্রকল্প করেছেন তাতে ক্যালকাটা কর্পোরেসন এবং মিউনিসিপ্যালিটি কনসার্নড যেগুলো আছে তাদের নিয়ে কি সংস্থা তৈরি করা হবে, না তাদের বাদ দিয়ে করা হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমি বলেছি যে, বিবেচনাধীন রয়েছে। যা হোক, একই সঙ্গে নেওয়া হবে, না আলাদা ক'রে নেওয়া হবে তাতে এটুকু বলতে পারি যে, যাতে জনসাধারণের সুবিধা হবে সেইভাবেই করা হবে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এর মধ্যে কল্যাণী এবং চাকদহ মিউনিসিপ্যালিটি ধরা হবে কিনা বলবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** নোটিশ দিতে বলতে পারি।

**শ্রীআলি আন্সারঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এর মধ্যে হাওড়া মিউনিসিপ্যালিটিকে অন্তর্ভুক্ত করা হয়েছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** হাওড়া নিশ্চয়ই হবে, কারণ কাছেই রয়েছে।

### রায়গঞ্জ থানায় চুরি, ডাকাতি, রাহাজানি প্রভৃতির সংখ্যা

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ থানায় ১লা এপ্রিল, ১৯৭২ তারিখ হইতে ১৫ই জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কতগুলি চুরি, ডাকাতি, রাহাজানি ও ছিনতাই কেস রেকর্ডেড হইয়াছে;

(খ) ইহার মধ্যে কতগুলি কেসে আসামী ধরা পড়িয়াছে; এবং

(গ) কতগুলি কেস ফাইল হইয়াছে?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** (ক) ডাকাতি—৬

চুরি—১৬৫

ছিনতাই ও রাহাজানি—১৫

(খ) ডাকাতিতে ৩২ জন গ্রেপ্তার করা হয়েছে। রবারি ইনক্লুডিং স্নেচিং তাতে ৬ জন বার্গলারিতে ১৫ জন ও থ্রেপট্-এ ২২ জন গ্রেপ্তার করা হয়েছে।

(গ) একটিও না।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, কতগুলি কেস্-এ ইনভেস্টিগেসন কমপ্লিট হয়েছে এবং কতগুলি চার্জ-সিট হয়েছে?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এটা বলতে পারব না।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** আমি দেড় মাস আগে ওখানকার আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে একথা বলে মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলাম। তার পরিপ্রেক্ষিতে কি অ্যাকসন নিয়েছেন সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** ওয়েস্ট দিনাজপুরে বিশেষ ব্যবস্থা নেওয়া হচ্ছে। মাননীয় সদস্য জানেন ওখানে কতগুলি অঞ্চল আছে যেগুলো সম্বন্ধে গতবারের এবং ১০/১৫ বছরের হিসেব নিলে দেখবেন সেখানে এখন যা হয়েছে তার চেয়ে আগে অনেক বেশি ঘটনা ছিল, ডাকাতি খুব বেশি ছিল। ওটা ইস্ট পাকিস্তানের বর্ডার ছিল এবং সেখানে ডাকাতি এবং গরু চুরি খুব বেশি ছিল এবং মানুষও খুন হোত। ওখানে এখন বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এই সমস্ত ললেস্ এলিমেন্টস-দের গ্রেপ্তার করবার ব্যাপারে। কিছু কিছু অ্যাকসন নেওয়া হয়েছে, কিন্তু আবার রিপ্রেজেনটেসন এসেছে যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের ছেড়ে দিতে হবে। সরকার এখন বিবেচনা করছেন কি করা হবে।

## কলিকাতা পৌর এলাকায় প্রান্তিক কর

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২১২।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** মিউনিসিপ্যাল সার্ভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা পৌরসভার আয় বৃদ্ধির জন্য পৌর এলাকায় প্রান্তিক কর ধার্যের সিদ্ধান্ত হইয়াছে, এবং

(খ) সত্য হইলে, উক্ত কর ধার্যের বিস্তারিত বিবরণ ও চালুর সম্ভাব্য সময়?

[1-10—1-20 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) কোন সিদ্ধান্ত হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে প্রান্তিক কর ধার্যের কোন প্রশ্ন উঠে না বল্লেন অথচ কলকাতার কর্পোরেশনের আয় বৃদ্ধি আর মিউনিসিপ্যালিটিগুলি আয় বৃদ্ধির প্রশ্ন যেখানে আছে সেখানে কিভাবে এই আয় বৃদ্ধি করা হবে এই সম্বন্ধে কি বিবেচনা করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** প্রান্তিক কর হিসাবে বিবেচনা করা হয়েছিল, কিন্তু সংবিধানের ২৬৯ ধারা অনুযায়ী কেন্দ্রীয় সরকারের মতামত নিতে হয়। তাই আমি এটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলাম কিন্তু তারা সেটা মেনে নিতে চান না। আমরা আবার কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব কিনা সেটা বিবেচনাধীন রয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এটা যেখানে বিবেচনাধীন আছে অথচ আয় বাড়াবার আজকে খুব বড় প্রশ্ন রয়েছে—তা হলে বিকল্প আয় বাড়াবার কোন পন্থা কর্পোরেশন ভাবছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এখন ভাবছে না।

**কলিকাতার রাস্তায় আবর্জনা**

***৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৬।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** মিউনিসিপ্যাল সারভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলিকাতা মহানগরীর বিভিন্ন রাস্তায় আবর্জনা স্তূপীকৃত হয়ে পড়ে থাকছে; এবং

(খ) অবগত থাকলে, এরূপ পড়ে থাকার কারণ কি এবং এই আবর্জনা অপসারণের জন্য সরকার কি ব্যবস্থা করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯এ জানুয়ারি, ১৯৭৩ হইতে ২২এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত চার দিন কলিকাতা পৌরসভার কর্মীদের ধর্মঘটের ফলে মহানগরীর বিভিন্ন রাস্তায় আবর্জনা স্তূপীকৃত হয়ে পড়েছে।

এই আবর্জনা অপসারণের দায়িত্ব পৌরসভার। অতিরিক্ত লরী ভাড়া এবং কর্মীদিগকে অতিরিক্ত ভাতা দানে অতিরিক্ত কর্ম করানো ইত্যাদি ব্যবস্থা অবলম্বন ক'রে পৌরসভা স্তূপীকৃত আবর্জনা যত শীঘ্র সম্ভব অপসারণের চেষ্টা করছেন। এখনও কোন কোন জায়গায় আবর্জনা স্তূপীকৃত আছে। আশা করা যায় ১৬ই ফেব্রুয়ারির মধ্যে তাহা অপসারণ করা সম্ভব হবে।

আজকে ১২টা অবধি এমপ্লয়ীদের অ্যাসিওরেন্স ছিল তারা পরিষ্কার করে দেবেন। আমার কাছে রিপোর্ট এসেছে এখন যদি শ্রীযুক্ত রায় আমার সাথে যান, তা হ'লে দেখবেন যে সমস্ত ময়লা ছিল তা পরিষ্কার হয়ে গেছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** পরিষ্কার হয়ে গেছে ভালই তবে ২২শে জানুয়ারিতে যেটা শেষ হবার কথা ছিল সেটা আজকে ১৬ই ফেব্রুয়ারি যখন হ'ল, এর আগে কেন করা গেল না। এদের কি ওভার টাইম দিয়ে তাড়াতাড়ি কাজ করাবার কথা ভাবা হয়েছিল?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আগে করা যায় নি নানান কারণে তবে চেষ্টা চলেছিল, সবাই মিলে একান্ত প্রচেষ্টায় কর্পোরেশনের কর্মী যারা অর্থাৎ রাস্তায় যারা কাজ করেন তাদের তৎপরতার ফলে এবং সকল কর্মীর তৎপরতার ফলে এবং ইউনিয়নের যারা রেপ্রেজেনটেটিভ আছেন তাদের কো-অপারেসনের ফলে এটা সম্ভব করা গেছে।

**ডঃ এ এম ও গনিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, যেমন অন্যান্য সিটিতে রাত্রিবেলায় আবর্জনা পরিষ্কার করার ব্যবস্থা আছে, সেই রকম ব্যবস্থা এখানেও করার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এখানে রাত্রিবেলায় আবর্জনা সরান অনেক জায়গায় সম্ভব হয় না। কারণ আপনি জানেন, কলকাতায় যেখানে যেখানে বাজার আছে সেখানে সব চেয়ে বেশী ময়লা জমে যাচ্ছে। সেখানে সকাল থেকে ভোর অবধি মাল লরী দিয়ে নিয়ে আসে। আমি নিজে অনেক জায়গায় ঘুরে দেখেছি, জনসাধারণের মতামত নিয়েছি, সেই সময় পৌরসভার লরী এগুতে পারে না, কারণ সন্ধ্যা সাড়ে সাতটা থেকে সকাল সাড়ে সাতটা পর্যন্ত যথেষ্ট তরিতরকারী ও অন্যান্য জিনিষপত্র খালাস হয়। তাই ঠিক করেছি কোন্ সময় করলে সুবিধা হবে সেটা আড়তদারদের সঙ্গে মিটিং ক'রে ঠিক করা হবে।

**শ্রীশিবপদ ভট্টাচার্যঃ** রাত্রিবেলায় সহরের আবর্জনা পরিষ্কার সম্বন্ধে এই রকম একটা প্রস্তাব, আমি জানি, কলকাতা কর্পোরেশন থেকেও নেওয়া হয়েছিল। কিন্তু পরবর্তীকালে শুনলাম যে, যে সমস্ত অফিসারদের উপর দায়িত্ব ছিল রাত্রিবেলা লরী গুণবার—কারণ রাত্রিবেলায় তাদের উপস্থিত হয়ে কত লরী ময়লা সরাল সেটা গুণবার কথা ছিল—সেই কারণে সেই অফিসাররা সেই প্রস্তাব নাকচ ক'রে দিয়েছে। একথা কি ঠিক?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** অফিসাররা কোন প্রস্তাব নাকচ করতে পারে না, কুট্রি কমিটির রিপোর্ট আছে, বর্মন কমিটির রিপোর্ট আছে, আরও অনেক রিপোর্ট আছে, এটা ঠিক নয় যে, এই রকম কোন প্রস্তাব নিয়ে অফিসাররা নাকচ ক'রে দিয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই যে ধাংগররা প্রায়ই ধর্মঘট করে, যার জন্য নাগরিকরা সাফার করে, এর কারণ কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** কারণ হচ্ছে ওদের যারা কাজ করায় তাদের মধ্যে সমঝোতার অভাব। সেটা না হলে আমার মনে হয় না আমাদের কোন শ্রমিক কাজ করতে অস্বীকার করবে।

**ডঃ এ এম ও গনি:** আমার প্রশ্নের উত্তরে একটা জিনিস পরিষ্কার হয়ে গেছে, কলকাতা শহরে বড় বড় বাজার যে সমস্ত জায়গায় আছে, সেগুলি ছাড়া শহরের অন্যান্য জায়গাগুলিতে রাত্রিবেলায় পরিষ্কার করা যায় কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় সদস্যের এই সাজেশন আমি বিচার-বিবেচনা ক'রে দেখব।

### উড়িষ্যা রাজ্যের ডাক্তারদের পশ্চিমবঙ্গে নিয়োগ

***33.** (Short Notice) (Admitted question No. *420.)

**শ্রীঅশ্বিনী রায়:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উড়িষ্যার চিকিৎসকদের পশ্চিমবঙ্গ রাজ্যের বিভিন্ন হাসপাতালে নিয়োগের কথা সরকার বিবেচনা করিতেছেন;

(খ) সত্য হইলে (১) ইহার কারণ কি; (২) এইরূপ চিকিৎসকের সংখ্যা কত; এবং (৩) নিয়োগের কোন শর্ত থাকিলে তাহা কি কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) হ্যাঁ।

(খ) (১) পল্লী অঞ্চলে অনেক স্বাস্থ্যকেন্দ্র চিকিৎসকবিহীন থাকাই এর কারণ।

(২) সংখ্যা এখনও ঠিক করা হয় নি।

(৩) নিয়োগের শর্ত এখনও ঠিক হয় নি।

**শ্রীঅশ্বিনীকুমার রায়:** এই যে ডাক্তারের অভাব, পল্লী অঞ্চলকে কভার করতে গেলে এখন কতজন ডাক্তারের প্রয়োজন আছে বলবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** এখন আমাদের ১০০ জন ডাক্তারের প্রয়োজন।

**শ্রীঅশ্বিনীকুমার রায়:** এই বিভিন্ন জায়গায় ডাক্তার নাই, এই গ্যাপটা কত দিনের?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** ডাক্তারের প্রয়োজনীয়তা অনেক দিনের, আমাদের সরকার আসার পর থেকে কোথায় কোথায় পল্লী অঞ্চলে ডাক্তার নাই যার জন্য গ্রামবাংলার জনসাধারণের অসুবিধা হচ্ছে এটা খোঁজ করি। তাতে দেখি অনেক দিন থেকেই এই অভাব অনুভব করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনীকুমার রায়:** এটা কি সত্য যে, পশ্চিমবাংলায় যে সমস্ত চিকিৎসকরা আছে তারা গ্রামাঞ্চলে যেতে চায় না এবং সেজন্যই এই পদগুলি পূরণ হচ্ছে না এবং সেজন্যই উড়িষ্যা থেকে চিকিৎসক আনা হচ্ছে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** এটা পুরোপুরি সত্য নয়। পশ্চিমবাংলায় অনেক ডাক্তার আছে যাঁরা গ্রামবাংলায় যেতে চান, কিন্তু প্রথম যখন কথাবার্তা শুরু হয়েছিল তখন তাদের মধ্যে অস্থার অভাব ছিল।

[1-20—1-30 p.m.]

যেমন ধরুন ট্রান্সফার ঠিকমত হবে কিনা, যেখানে গেলে পরে কোয়ার্টার্স সারান অবস্থায় পাবেন কিনা, আলোর ব্যবস্থা ঠিকমত থাকবে কিনা, রাস্তাঘাট পাবেন কিনা ইত্যাদি এ সম্বন্ধে তাদের বিশেষ ভাবনা ছিল। সেই ভাবনা দূর হওয়ায় অনেক যুবক তরুণ ডাক্তার এগিয়ে এসেছেন। যেমন ধরুন আমরা ৫৪ জনকে দিতে পেরেছি। তবে একথা ঠিক তাঁদের মধ্যে এখনো গ্রামবাংলায় যেতে যতখানি উৎসাহ ও আস্থার দরকার ছিল, ততখানি অবস্থা এখনো ফিরে আসে নি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কি জানাবেন যে সমস্ত উৎসাহী ডাক্তার গ্রামবাংলায় যেতে চান তাঁদের কোন কোন সংস্থা বাইরে যেতে দিচ্ছে না, যাওয়ার পথে নানারকম বাধা ও অন্তরায় সৃষ্টি করছে এ কথা সত্য কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** কোন সংস্থা বাধা দিচ্ছে কিনা জানি না, তবে একটা বিশেষ সংস্থার কিছু লোক শোনা যায় রাজনৈতিক কারণে সরকারী প্রচেষ্টা বানচাল করবার চেষ্টা করছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** তা হ'লে তো একটা সাংঘাতিক ব্যাপার! সেই বিশেষ সংস্থার নাম দয়া ক'রে আপনি জানাবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এই সব সংস্থার নাম জানবার জন্য আপনারা অনুরোধ করবেন না দয়া ক'রে। আমাদের প্রথম উদ্দেশ্য যাতে ডাক্তারদের আগে গ্রামে পাঠাতে পারি। এ নিয়ে কোন বাগ্‌বিতণ্ডা না ক'রে কি ক'রে আমরা প্রথমে গ্রামের মানুষের কাছে তাড়াতাড়ি ডাক্তার পাঠাতে পারি তার জন্য আমাদের চেষ্টা করা দরকার।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কি জানাবেন এ কথা শোনা যাচ্ছে যে ইণ্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েশন তাঁরা বেশ কিছু সংখ্যক ডাক্তারকে গ্রামবাংলায় পাঠাবার জন্য স্বাস্থ্যমন্ত্রীর কাছে প্রস্তাব দিয়েছিলেন, সেই প্রস্তাব মোতাবেক মন্ত্রিমহাশয় ডাক্তার পাঠাতে রাজি হয়েছিলেন, কিন্তু স্বাস্থ্য দপ্তর তাঁদের সেই প্রস্তাব গ্রহণ করেন নাই, একথা কি সত্য?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** সম্পূর্ণ নির্জলা মিথ্যা।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পশ্চিমবাংলার বাইরে থেকে এই রাজ্যে আসবার জন্য কোন ডাক্তারের আবেদন পেয়েছেন কিনা? এবং যদি তা পেয়ে থাকেন, তা হ'লে তাদের কথা বিবেচনা করবেন কি না?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** উড়িষ্যার স্বাস্থ্যমন্ত্রী সেখানকার দু'শোজন ডাক্তারের নাম ও ঠিকানা আমার হাতে দিয়েছিলেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** উড়িষ্যা ছাড়া অন্যান্য রাজ্যে যে সমস্ত বাঙ্গালী ডাক্তার আছেন, তাঁরা এই রাজ্যে ফিরে আসতে চান এমন আবেদন তাঁরা আপনার কাছে পাঠিয়েছেন কিনা এবং পাঠ'লে পরে তাঁদের কথা বিবেচনা করবেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এক-দু'জন পাঠিয়েছেন। তবে আমাদের যে গভর্নমেন্টের রুল্‌স্‌ এবং অন্যান্য ফর্‌মালিটিজ আছে সেই মত তাঁরা উপযুক্ত বিবেচিত হ'লে আমরা তাঁদের নিতে পারি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** এটা একটা পয়েন্ট অব ইনফরমেশন—উড়িষ্যার বাঙ্গালী ডাক্তারদের এলে পরে চান্স দেবেন কি?

**Mr. Speaker:** This is a request for action.

**শ্রীমহম্মদ ইদ্রিস আলিঃ** প্রয়োজনমত ডাক্তার পশ্চিমবঙ্গে নেই ব'লে কি তাঁরা পাড়াগ্রামে যেতে চাইছেন না, বা শহরে লোক বলে যেতে চাচ্ছেন না—এই কি কারণ?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** না, তা ঠিক নয়। আপনারা জানেন যাঁরা ডাক্তার হয়ে বেরিয়েছেন, তারপর ঢোকবার সময় ফর্ম ফিল আপ করেছিলেন ডিস্ট্রিক্ট ওয়াইজ কোটা অনুযায়ী যেটা ছিল। তারপর কম্পিটিশান হয় খুব কলকাতাতে। তার জন্য অনেকে নিজ নিজ ডিস্ট্রিক্ট থেকে নিজেদের নাম দিয়েছিলেন এবং তাঁরাই ডাক্তার হয়ে যখন বেরিয়েছেন, শহুরে লোক ব'লে গ্রামে যাচ্ছেন না--তা নয়। আমার মনে হয় আমাদের ডাক্তারী পড়ানোর যে সিস্টেম রয়েছে, তার একটু পরিবর্তনেরও প্রয়োজন হয়েছে। কারণ ডাক্তাররা বেশীর ভাগ কলকাতা শহর বা শহর এলাকাতে তাঁদের পুরো পাঁচ বছর যখন তাদের যুবক মনটা তৈরি হবে, জনসেবার জন্য যেটা হচ্ছে সেটা তৈরি হবে, অর্থাৎ মটিভিশন পিরিয়ড যখন সেই সময় তাঁরা শহর এলাকায় থাকছেন। তারপর গ্রামে যাবার জন্য যেটা দরকার হয়, সেই প্রেরণটা তাঁদের মধ্যে আনা আমাদের প্রয়োজন হয়েছে। ইতিমধ্যে অনেক সাড়া পাওয়া যাচ্ছে।

**শ্রীমহম্মদ দেদার বক্স :** এই যে পশ্চিমবঙ্গের ডাক্তাররা পাড়াগ্রামে যেতে রাজি হচ্ছেন না, তার জন্য কি মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় সেই সব ডাক্তারদের ন্যূনতম দাবি-দাওয়াগুলি মেনে নেবার কথা ভাবছেন যাতে তাঁদের তিনি গ্রামে পাঠাতে পারেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** আমাদের দেশের ডাক্তারবাবুদের জন্য যা করা হয়, আমরা অন্যান্য জায়গার সঙ্গে, অন্য প্রদেশের সঙ্গে আলোচনা ক'রে দেখেছি তাদের আয় এবং এখানের যে ব্যবস্থা সে সমস্ত রেকর্ড থেকে দেখেছি তাতে যথেষ্ট মনে করছি শুধু ডাক্তার নয় ইঞ্জিনীয়ার, লইয়ার-এর সঙ্গে আলোচনা ক'রে দেখেছি এগুলি যথেষ্ট ব'লে মনে হয়।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্ত :** মেডিকেল কলেজ-এ অ্যাডমিশনের জন্য ডিস্ট্রিক্ট যে কোটা ছিল সেটা কোন ইয়ার থেকে বন্ধ করা হয়েছে?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** ১৯৭২ সাল থেকে সুপ্রীম কোর্ট-এর জাজমেন্ট আসার পর।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্ত :** এটা ঠিক নয়, আমার মনে হচ্ছে ১৯৬৩ সাল থেকে এটা বন্ধ হয়েছে।

(কোন উত্তর দেওয়া হয় নাই।)

**শ্রীগৌতম চক্রবর্তী :** মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় জানাবেন কি যে সমস্ত ডাক্তারী সংস্থা বাধার সৃষ্টি করছে তাদের বিরুদ্ধে সরকার পক্ষ থেকে কোন স্টেপ নেওয়া হয়েছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** আপাততঃ ঘরোয়া পরিবেশে বন্ধুত্বপূর্ণ আলোচনা করা হচ্ছে।

**শ্রীগৌতম চক্রবর্তী :** এত বড় ইস্যু তাতে গুরুত্বপূর্ণ আলোচনা করার দরকার, চুক্তি কিছু আছে কিনা এবং কোন স্টেপ নেওয়া যুক্তিযুক্ত নয় কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** যে সমস্ত দল এখানে আসে নি বাইরে থেকে সংস্থার মাধ্যমে প্ল্যাটফর্ম তৈরি করবার চেষ্টা করছে তাদের বিরুদ্ধে গার্ড নেওয়া উচিত এবং আমরা যতটা সম্ভব নিয়ে কাজ করছি। গ্রামবাংলার জনসাধারণের দিকে তাকিয়ে যাতে ডাক্তার সেখানে পাঠানো যায় তার ব্যবস্থা করছি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায় :** আমাদের স্বাস্থ্যমন্ত্রী উড়িষ্যা থেকে ডাক্তার আনার ব্যবস্থা করছেন গ্রামের জন্য গরিব মানুষের জন্য এই জন্য তাঁকে সাধুবাদ জানাচ্ছি। আমার বক্তব্য হচ্ছে পশ্চিমবাংলায় যে সমস্ত ডাক্তার তৈরি করা হয় তার জন্য সরকার থেকে অনেক টাকা খরচ করা হয়। কাজেই যাদের জন্য এত টাকা খরচ করছেন তাঁদের গ্রামে পাঠাবার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজা :** সরকার পক্ষ থেকে ব্যবস্থা বিবেচনাধীন রয়েছে।

**ডাঃ এ এম ও গনি :** এখানে মাননীয় মন্ত্রিমহাশয় একটা এন্টায়ার অর্গানিজেশন-এর বিরুদ্ধে অন দি ফ্লোর অব দি হাউস কনডেম করেছেন অর্থাৎ বলেছেন নির্ভেজাল মিথ্যা। আপনি যদি দুই দিন সময় দেন, তা হ'লে যে লিস্ট-এর কথা বলেছেন সেটা দিতে পারি কিনা চেষ্টা করবো।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আপনি দু দিন সময় চেয়েছেন। আই এম এ থেকে আনবেন কিনা জানিনা। গভর্নমেন্ট তাদের সময় দিয়েছেন এবং সেটাও শেষ হয়ে এসেছে। কাজেই গবর্নমেন্ট-এর দিক থেকেও আলোচনা করছি। আর আপনি যদি দুই দিনের মধ্যে আনতে পারেন উপকৃত হব।

**ডাঃ এ এম ও গনিঃ** আপনি একটা এন্টায়ার অর্গানিজেশন-এর কথা বলেছেন আই অ্যাম নট অথরাইজড টু স্পীক অন বিহাফ অব দেম। সেই জন্য আমি চেষ্টা করব যাতে আপনাকে যা চেয়েছেন তা ইমিডিয়েটলি আনা যায় কিনা।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ১৫ দিন সময় দিয়েছি আমরা দেখবো।

**শ্রীবিজয় সিং নাহারঃ** এলোপাথ পাশ-করা ডাক্তার গ্রামে পাঠাতে পারছেন না। হোমিওপাথ ও আয়ুর্বেদিক চিকিৎসকদের গ্রামে পাঠিয়ে নেচার কিওর কোন কথা বা এই সিস্টেম চিন্তা করছেন?

[1-30—1-40 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** চিন্তা করা হচ্ছে। আমি যেমন ইন্ডিয়ান মেডিকেল অ্যাসোসিয়েসানকে জানিয়েছিলাম তেমনি হোমিওপ্যাথিক অ্যাসোসিয়েসানকেও জানিয়েছিলাম। তারা ৫০ জন ডাক্তারের নাম এবং ঠিকানা ২৪ ঘণ্টার মধ্যে দিয়ে গিয়েছেন। তারা বলেছেন সরকারী নির্ধারিত মাইনেতে গ্রামবাংলার যে কোন জায়গায় গভর্নমেন্টের আদেশে এবং জনসাধারণের স্বার্থে যেতে রাজী আছে। তাই চিন্তা করা হচ্ছে কি ক'রে ঔষধ পাঠানো হবে, কি ক'রে অ্যাপয়েন্টমেন্টে পাঠানো হবে, কি ক'রে সিসটেম ঠিক করা হবে। তবে আয়ুর্বেদ সম্পর্কে জানিয়েছিলাম তাদের থেকে কোন উত্তর পাই নি।

**শ্রীমহঃ ইদ্রিস আলীঃ** পশ্চিমবঙ্গে ডাক্তারের অভাব, বাইরে থেকে তাই ডাক্তার আনা হচ্ছে। কিন্তু একথা কি চিন্তা করা হচ্ছে মফস্বলে মেডিকেল কলেজ না করে শর্ট কোর্স চালু করার?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** শর্ট কোর্স আগে ছিল। কিন্তু নানা রকম অসুবিধার জন্য বন্ধ হয়ে গিয়েছিল। এখন শর্ট কোর্সের কথা চিন্তা করা হচ্ছে না। তবে কেন্দ্রীয় সরকারের টাকায় আর এম পি বা রুর্যাল মেডিকেল প্রাকটিশনার্স করার কথা হচ্ছে। এই রকম সোভিয়েট রাশিয়ার আছে তার নাম হচ্ছে ফেলজার, ইংল্যান্ডে নাম হচ্ছে ভিলেজ ডক্টর অর্থাৎ যারা বেয়ার-ফুটেড ডাক্তার। এই আর এম পি প্রতি ৫ থেকে ১০ হাজার জনসাধারণ পিছু একজন ক'রে থাকার কথা বিবেচনা করা হচ্ছে। আপাতত পাইলট প্রজেক্ট হিসেবে দার্জিলিং এবং ২৪-পরগনাকে নেওয়া হয়েছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয়ের কি একথা জানা আছে যে, কিছু সংখ্যক ডাক্তার আই, এম, এ থেকে বেরিয়ে এসে নিজেদের একটা সংগঠন করতে চান এবং সংগঠন ক'রে এই ব্যাপারে সরকারকে সাহায্য করতে চান যখন বলে তখন আই এম এ থেকে তাদের ভীতি প্রদর্শন চলছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এই সম্পর্কে কিছু কিছু শুনেছি। কিন্তু ঠিক তথ্য গভর্নমেন্টের কাছে নেই।

**শ্রীআলি আনসারঃ** মন্ত্রিমহাশয় জানালেন উড়িষ্যা থেকে দুশো ডাক্তার আসছেন। তারা গ্রামের মানুষের ভাষা বুঝতে পারবেন না উল্টো বুঝবেন—সে সম্পর্কে কিছু চিন্তা করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** উড়িষ্যা থেকে দু'শো ডাক্তার আসছেন না। দু'শো ডাক্তারের নাম ওয়া হয়েছে। আমি জানিয়েছি আমি ১৫ দিন অপেক্ষা করবো। যতটা সম্ভব যে যে লাকা থেকে আপনারা এসেছেন সেখানে ডাক্তার না পাঠাতে পারলে সেগুলো বিবেচনা করবো। র্থাৎ ইতিমধ্যে এখানে ডাক্তার সাড়া দেন যেমন দিতে শুরু করেছেন এবং যারা বাধা দিতে চেষ্টা রেছিলেন সেটা দূর করবার জন্য চেষ্টা করছি। যে লিস্ট আমাদের দেওয়া হয়েছে তাদের ম্পর্কে উড়িষ্যার স্বাস্থ্যমন্ত্রী আমাকে জানিয়েছেন যে তারা সকলেই ভাল বাংলা জানে ও বোঝে।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** এখানকার মেডিকেল কলেজগুলোতে পাড়াগাঁয়ের ছেলেদের বেশি যোগ দেওয়ার কথা কি মন্ত্রিমহাশয় চিন্তা করছেন।

**Mr. Speaker:** The question is disallowed.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, the honourable Minister has tated that he has written to the Indian Medical Association for a list of 100 octors. Is it a fact that on this very question, the honourable Minister is nly banking on the name of Calcutta doctors?

**Shri Ajit Kumar Panja:** Sir, the Indian Medical Association is not meant nly for Calcutta doctors. The Indian Medical Association have got Bengal Branch as well as Calcutta Branch. I have written to both the Presidents of he Bengal Branch and also Calcutta Branch. They will supply their names. Not necessarily that the names are for Calcuttans only.

**Shri A. H. Besterwitch:** Were the advertisements or requisitions to the arious associations that the Health Department of the Government of West Bengal wants doctors published in any paper so that the rural doctors who re practising privately could also apply?

**Shri Ajit Kumar Panja:** First, advertisements were issued in almost all he papers which are available to our common people. Then we received pplications and out of them 137 were actually served with appointment etters. Only 54 accepted the service.

**Shri Deo Prakash Rai:** In the event of failure to get the services of nedical doctors is the Government thinking of exploring the possibility of aking witch doctors?

**Shri Ajit Kumar Panja:** No.

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** পি এস সি যে ১,২০০ ডাক্তারের লিস্ট দিয়েছেন ১২/২ মাস আগে, তার মধ্য থেকে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে কিনা, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ৩/৪ দিন আগে পি এস সি থেকে ডাক্তারের লিস্ট আমার কাছে এসেছে। পি এস সি যে ডাক্তারের অ্যাপ্লাই করেছিলেন তাদের সিলেকসান ক'রে লিস্ট পাঠাবার জন্য যত তাড়াতাড়ি সম্ভব হয় আমি একটি চিঠি লিখেছিলাম পি এস সি-র চেয়ারম্যানকে এবং সেই অনুযায়ী উনি অত্যন্ত তাড়াতাড়ি আমার কাছে নাম পাঠিয়ে দিয়েছেন। সেটা ৩/৪ দিন আগে আমি পেয়েছি। আমি সেই ফাইল আমাদের মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছি যাতে পুলিস ভেরিফিকেসন, অ্যান্টিসিডেন্ট ভেরিফিকেসন এবং মেডিকেল একজামিনেসন করার আগেই যাতে তাদেরকে আমরা অ্যাপয়েন্টমেন্ট লেটার পাঠিয়ে দিতে পারি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাল ফাইলটা পেয়েছি এবং কালকেই আদেশ দিয়ে দিয়েছি উইদাউট পুলিস ভেরিফিকেসন যাতে ইন দি ফার্স্ট ইনসট্যান্স অ্যাপয়েন্ট করতে পারি, পরে অবশ্য ভেরিফিকেসন হবে।

**শ্রীঅহিন্দ্র মিশ্রঃ** ডাক্তারের অভাবের কথা বিবেচনা করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আবার নতু ক'রে এল এম এফ ক্লাস খোলার সিদ্ধান্ত করছেন কিনা, জানাবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমি এর উত্তর আগেই দিয়েছি, মাননীয় সদস্য বোধ হয় সে শোনেন নি। না, এখন সেরকম সিদ্ধান্ত কিছু হয় নি।

**শ্রীঅহিন্দ্র মিশ্রঃ** এই সিদ্ধান্ত গ্রহণ ক'রে এটার যৌক্তিকতা ও গুরুত্ব কি স্বীকার করেন

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আপাততঃ স্বীকার করা যাচ্ছে না।

**শ্রীঅহিন্দ্র মিশ্রঃ** অন্য প্রদেশ থেকে ধার ক'রে ডাক্তার নেবার কথা যখন ভাবছেন তখন দেশে ছেলেদের শিক্ষিত ক'রে দেশের অভাব মেটানো কি গুরুত্বপূর্ণ ব্যাপার নয়—আপনি কি এটা মনে করছেন না?

**Mr. Speaker:** That is a matter of opinion.

## UNSTARRED QUESTIONS
**(to which written answers were laid on the Table.)**

### মুগবেড়িয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক ও হিজলী কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটি

১০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৫।) **শ্রীঅমলেশ জানাঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার অন্তর্গত মুগবেড়িয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক ও হিজলী কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটির প্রত্যেকের ওয়ার্কিং ক্যাপিটাল বর্তমানে কত; এবং

(খ) ঐ দুইটি সংস্থায় পেড সেক্রেটারী আছেন কিনা এবং না থাকিলে, কারণ কি?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ৩০এ জুন, ১৯৭২ তারিখে মুগবেড়িয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের ওয়ার্কিং ক্যাপিটাল ৯০,৮৪,০০০ টাকা এবং হিজলী কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটির ওয়ার্কিং ক্যাপিটাল ১৩,০৬,৪৯০ টাকা।

(খ) কোথাও পেড সেক্রেটারী নাই। মুগবেড়িয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কে একজন পেড অ্যাকাউন্ট্যান্ট রহিয়াছেন এবং তিনি ম্যানেজারের কর্তব্য সম্পাদন করিয়া থাকেন।

হিজলী কো-অপারেটিভ ট্রান্সপোর্ট সোসাইটি লিঃ-এর পেড অ্যাকাউন্ট্যান্ট ও ক্যাশিয়ার রহিয়াছেন। এ ছাড়া সমিতির অবৈতনিক সম্পাদক দৈনন্দিন কার্য সম্পাদন করিয়া থাকেন।

### দুর্গাপুর কোকচুল্লী কারখানায় নূতন লোক নিয়োগ

১১। (অনুমোদিত প্রশ্ন নং ২১৭।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর প্রকল্পের দুর্গাপুর কোকচুল্লী কারখানায় (তাপবিদ্যুৎ সহ) ১৯৭২ সালের ফেব্রুয়ারি মাস হইতে ৩১এ মার্চ পর্যন্ত এই সময়ের মধ্যে কোন নূতন লোক নিয়োগ করা হইয়াছে কিনা;

(খ) নিয়োগ করা হইয়া থাকিলে,

(১) তাহাদের কি কারণে নিয়োগ করা হইয়াছিল; এবং

(২) তাহাদের মধ্যে ২য়, ৩য় ও ৪র্থ শ্রেণীতে নিয়োগের সংখ্যা কত; এবং

(গ) উক্ত নিয়োগ কি পদ্ধতিতে করা হইয়াছিল?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) (১), (২) এবং (গ)—প্রশ্ন উঠে না।

**সুন্দরবনে লতাগুল্ম ও গাছপালার নাম**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সুন্দরবনে কত প্রকৃতির গাছপালা, লতাগুল্ম ইত্যাদি আছে এবং তাদের বৈজ্ঞানিক ও স্থানীয় নাম কি;

(খ) গোলপাতা ও সুন্দরী গাছের অরণ্য সুন্দরবনের কোন্ কোন্ ব্লকে আছে;

(গ) সরকার কি অবগত আছেন যে, প্রতিবছর কাঠুরিয়ারা অবৈধভাবে সুন্দরী গাছ ও গোলপাতা কেটে বিক্রি করে; এবং

(ঘ) অবগত থাকলে, তার প্রতিকারকল্পে সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বৈজ্ঞানিক দৃষ্টিতে দেখিতে গেলে সুন্দরবনে ছোট বড় ও অণুবীক্ষণিক আনুমানিক কমপক্ষে দুইশত গাছপালার সন্ধান আছে। তবে বড় গাছ ও প্রয়োজনীয় গাছপালার সংখ্যা সুন্দরবনে খুব বেশী নাই। কিছু গাছের স্থানীয় ও বৈজ্ঞানিক নামের পৃথক তালিকা নিম্নে দেওয়া হইল।

(খ) (১) **গোলপাতা**—বসিরহাট রেঞ্জের (মাতলা নদীর পূর্বদিকের জঙ্গল) সব ব্লকেই (যথা, পীরখালি, মাতলা, পঞ্চমুখানি, নেতাধোপানী, গোসাবা, ছোটহরদি, মায়াদ্বীপ, গোনা, কাটুয়াঝুরি, আরবেশী, ঝিলা) আছে।

(২) **সুন্দরীগাছ**—বসিরহাট রেঞ্জের বাগমারা, চাঁদখালি, আরবেশী, কাটুয়াঝুরি, হরিণ-ডাঙ্গা, ছোটহরদি ব্লকেই সরু ও কাঠের অনুপযোগী একমাত্র খুঁটি হিসাবে ব্যবহৃত হইতে পারে এরূপ গাছ দেখা যায়।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 12

A—PLANTS

Amur—Amoora cucullata. Boxb.
Baen—Avicennia Officinalis. Linn.
 Avicennia alba. Linn.
 Avicennia marina. Linn.
Ban-bakul—Cyclostemon assamicus. Hook.
Ban-nebu—Paramignya longispina. Hook. F.
Batul—Sapium indicum. Wild.
Bhadal—Afzelia bijuga. A Gray.
Bhola—Hibiscus tilliaceus. Linn.
Bowali-lata—Sarcolobus globosus.
Dahar karamcha—Pongamia glabra. Vent.
Dakor—Cerbera odollam. Gaertin.
Dhani ghash—Leersia herandra. Sw.
Dhundal—Carapa obovata. B.L.

Gab—Diospyros embryopteris. Pers.
Garjan—Generally Mrizophora conjugata. Linn., but also applies to Rhisophora nucronata. Lamk.
Gengwa—Excaecaria agallocha. Linn.
Gila—Entada scandens. Benth.
Gira shak—Suaeda nudiflora. Moq.
Golpatta—Nipa fruticans. Wurmb.
Goran—Ceriops roxburghians. Armott.
Goran math—Ceriops candolleana. Armott.
Goria—Kandelia rheedii. W and A.
Hantal—Phoenix paludosa. Roxb.
Hargoza—Acanthus ilicifolius. Linn.
Hodo—Acrostichum aureum. Linn (a rigid tufted fern).
Jir—Ficus retusa.
Jadu palong or Baruna ghash—Sesuyium Protulacustram. L.
Kali-lata—Derris uliginosa. Benth.
Kankra—Bruguiera gymnorhiza. Lam.
Kerora—Sonneratia apetale. Ham.
Kewa-kanta—Pandanus odoratissimus. Linn. (Syn. P. fascicularis, Lam.).
Khalshi—Aegiceras majus. Gaertn.
Kirpa—Lumnitzera recemosa. Willd.
Kumia—Barringtonia racemosa. Blume.
Nal—Arundo karka. Syn. Phragmites karka. Tirm.
Narikel—Cocos nucifera. Linn.
Nate—Caesalpinia bonducella. Roxb.
Nana-jhao—Tamarix gallica. Linn. (var. indica). Roxb.
Nunaguri—Suaeda maritima. Dumort.
Ora.—Sonneratia acida. Linn.
Parash or paresh—Thespesia populnea. Sorr.
Passur—Carapa molucennsis, Lam. Var. Gangetica.
Soda Baon—Avicennia alba.
Sata-i-gach—Aegialitis rotundifolia. Roxb.
Singra—Cynmetra ramiflora. Linn. (syn. C. mimosoides).
Sundri—Heritiera minor. Roxb. (syn. H. fomes), Buch.
Sundri-lata—Brownlowia lanceolata. Bth. (a gregarious withy shrub).
Tentul—Tamarindus indica. Linn.
Tora—The same as satali-gach, i.e., Aegialitis rotundifolia. Roxb.
Ulu—Saccharum cylindricum, Linn. Syn. Imperata arundinacea, Cyrill.

B—OTHERS

Jhinock—Cyrena bengalensis (an estuarine bivalve).
Jongra—Cerithium telescopium (a mollusc with a conical shell).
Kostura—Ostrem gryphoides (a species of cyster).
Samudra-phena—Sapia officinalis (a sea fish).

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received five notices of calling attention on the following subjects, namely:—

(1) Handloom industry in the Nadia District threatened with closure for want of raw cotton thread—from Shri Netaipada Sarkar.

(2) Strike of the workers of the Hind Motors to protest against lay off notices and chargesheets to several workers issued by the management—from Shri Ganesh Hatui, Md. Safiulla and Shri Balai Lal Seth.

(3) Taking over by Government of the House at Gour Mohan Mukherjee Street where Swami Vivekananda was born—from Shri Puranjoy Pramanik.

(4) Relief measures for the people of Murshidabad and Malda districts affected by erosion of the Ganges—from Shri Mohammad Dedar Baksh.

(5) Death of five persons at 59B, Ashutosh Mukherjee Road for want of timely action by the police and fire brigade personnel—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas and Shri Sarat Chandra Das.

I have selected the notice of Shri Netaipada Sarkar on the subject of handloom industry in Nadia district threatened with closure for want of raw cotton thread. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Dr. Zainal Abedin:** Next Tuesday.

## Mention Cases

[1-40—1-50 p.m.]

**শ্রীকেশবচন্দ্র ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মারফত একটা অনুরোধ জানাচ্ছি যে, বাংলার প্রখ্যাত ঢোলবাদক ক্ষীরোদ নট্ট আজকে চূড়ান্ত আর্থিক অনটনে আছেন। তাঁর স্ত্রী ক্যান্সার রোগগ্রস্থ, চিকিৎসার পয়সা নেই, খেতে পাচ্ছেন না। দয়া ক'রে এই প্রখ্যাত শিল্পীকে, সারা ভারতব্যাপী যাঁর সুনাম আছে এবং বিভিন্ন সাংস্কৃতিক প্রতিষ্ঠান এ'কে সম্মানিত করেছেন, এই শিল্পীকে মাসিক একটা সাহায্য দিয়ে বাঁচাবার ব্যবস্থা করলে আমরা বাঙালীরা এবং যারা ঐ অঞ্চলে বাস করেন, তারা গর্বিত বোধ করবো এবং সরকারও সমস্ত বাংলাদেশের কাছে সম্মানের আসন পাবেন। মুখ্যমন্ত্রী যদি এই বন্দোবস্ত ক'রে দেন, তা হ'লে আমরা কৃতজ্ঞ থাকবো।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা জরুরী বিষয়ের প্রতি শ্রম দপ্তরের মন্ত্রিমহাশয় এবং স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার প্রতিষ্ঠা হবার পর শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর একান্ত আগ্রহে শ্রমিকদের স্বার্থ বারংবার রক্ষিত হয়েছে। কয়লা শিল্পে, পাট শিল্পে, এবং অন্যান্য শিল্পে শ্রমিকদের স্বার্থ রক্ষা করবার জন্য দ্বিধাহীন ভাষায় ঘোষণা করা হয়েছে যে, শান্তিপূর্ণ শ্রমিক আন্দোলনের উপর সরকার হস্তক্ষেপ করবে না। কিন্তু বিগত ৩রা ফেব্রুয়ারি রাত আড়াইটার সময় একদল পুলিস এবং মালিকের একদল গুণ্ডা পুরুলিয়ায় হামলা চালিয়ে সেখানকার ইউনিয়নের কর্মকর্তাকে মারাত্মক ভাবে জখম করেছে। শুধু তাই নয়, সত্যাগ্রহ আন্দোলনের পরম শ্রদ্ধেয় নেতা বাপুজীর প্রতিকৃতির অবমাননা করে সুভাষচন্দ্র বোস, এবং অন্যান্য নেতৃবৃন্দের প্রতিকৃতি নষ্ট করে এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর ছবি নষ্ট করে, লাঞ্ছিত করে, সেই সঙ্গে সঙ্গে ইউনিয়নের যে পতাকা ছিল, সেই পতাকার অবমাননা করে। পুলিস এবং এক শ্রেণীর বাসমালিকের যোগসাজসে যে ঘটনা ঘটলো পুরুলিয়ার বুকে সেটা আমাদের ভারতেও লজ্জা হচ্ছে। এই সত্যাগ্রহ আন্দোলনের কোন মূল্য আছে কিনা, সত্যাগ্রহ আন্দোলনের পথিকৃৎ মহান গান্ধীজীর সেই মর্যাদাকে রক্ষার জন্য শ্রম দপ্তর কোন ব্যবস্থা করবেন কিনা। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, সত্যাগ্রহ আন্দোলনে পুলিসী আক্রমণ মালিক পক্ষের যোগসাজসে যা ঘটে গেছে তার কিছু আলোকচিত্র আমাদের কিছু শ্রমিক বন্ধু সংগ্রহ করেছে, আমি সেইগুলো আপনার সামনে পেশ করছি, তাতে বুঝবেন যে, পুলিসী তান্ডব সেখানে কতখানি এগিয়েছিল। এই বিষয়টা আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে তুলে ধরছি। একমাস ধ'রে বাঁকুড়াতে যে ভ্যাসকটমি অপারেশন চলছে, তার টার্গেট ২১ হাজার ছিল। কিন্তু দশ হাজারের মত অপারেশন হয়েছে, গাড়ি ঔষধ এবং ডাক্তারের অভাবে সেই টার্গেট মাত্রায় পৌঁছাতে পারে নি। পশ্চিমবঙ্গ সরকার থেকে যে কয়টি গাড়ি দেওয়া হয়েছে, সেই গাড়ি গ্রামাঞ্চলে রাস্তাঘাট না থাকার জন্য সেই গাড়ি যেতে পারে নি। ইন্টিরিয়ারে যে সমস্ত হেল্‌থ সেন্টার আছে, সেখানে পৌঁছতে পারে নি, ফলে সেই সমস্ত জায়গায় অপারেশন হয় নি। যেখানে ২৫ জন ডাক্তার দেবার কথা ছিল, সেখানে ছয় জন মাত্র সার্জেন দেওয়া হয়েছে এবং তার মধ্যে একজন সার্জেনের এক্সপিরিয়েন্স আছে, বাকী পাঁচ জনের কোন এক্সপিরিয়েন্স না থাকার ফলে, সেখানে যে অবস্থা হয়েছে, সেখানে টিটেনাস রোগে আক্রান্ত হয়ে ছয়-সাত জন। তার মধ্যে একজন নচু দাস, পোঃ সানবাঁধ, তাকে মরমর অবস্থায় হাসপাতালে স্থানান্তরিত করা হয়েছে। এই ছাড়া আরও কিছু যে অপারেশন হয়েছে তাদের অপারেশনের স্থানে পুঁজ জমেছে। আমাদের এখানকার একজন মাননীয় সদস্য, শ্রীশক্তিপদ মাঝি তিনি আজকে এখানে অনুপস্থিত আছেন, তিনিও সেই অবস্থায় পড়েছেন। আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। আজকে সেখানে প্রশাসনিক অবস্থা কি হয়েছে দেখুন, অপারেশন যারা করাতে চায় তারা করছে না, কিন্তু যাদের সদ্য বিবাহ হয়েছে, একমাস হ'ল বিবাহ হয়েছে—নাম নারানচন্দ্র নন্দী (২২) তিনি অপারেশন করিয়ে ফেলেছেন। এছাড়া অবিবাহিত চার পাঁচ জন, তাদের নাম আমি ব'লে দিচ্ছি, মাণিকচন্দ্র দত্ত (২৪), মনতোষ কর্মকার (২৫), এরা অপারেশন করিয়ে ফেলেছে। আমার কাছে আরও নাম আছে যাদের উপর দায়িত্ব দেওয়া হয়েছে তারা সেই জিনিসগুলি লক্ষ্য রাখছেন না। যার ফলে সমাজের মধ্যে নৈতিক দিক থেকে অধঃপতন ডেকে আনবার অবস্থা হচ্ছে, তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় সদস্য প্রথমে যে, কথাগুলো বললেন গাড়ির অভাব এবং ডাক্তারের অভাব, ঔষধের অভাব, সেটা উনি যেদিন আমাকে জানিয়েছিলেন তার পরের দিন সে সম্বন্ধে খবর পেলাম যে ডাক্তার, ঔষধ এবং গাড়ি পর্যাপ্তপরিমাণে পৌঁছে গেছে। দ্বিতীয় পর্যায়ে যে নামগুলো এবং ঠিকানা বললেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইগুলো আমাদের খুব কনফিডেনশিয়াল রাখা হয় জনস্বার্থের খাতিরে। মাননীয় সদস্য দেখবেন, এইগুলো যাতে খুব সিক্রেট থাকে, তার ব্যবস্থা করবেন। কারণ এটা সিক্রেট রাখা হয়। মানুষ যখন এই সম্বন্ধে অপারেশন করাচ্ছেন, যদি এই বিষয়ে জানাজানি হয়ে যায়, তা হ'লে আমরা যে মোটিভেশন আনার চেষ্টা করছি, জনসাধারণ এই সব কথা শুনলে অপারেশন করাবে না, পিছিয়ে যাবে। আর টিটেনাস সম্বন্ধে আমার কাছে কোন খবর নেই। উনি কিন্তু গাড়ি, ঔষধ, ডাক্তারের কথা যখন বলেছিলেন দুদিন আগে, তখন টিটেনাস সম্বন্ধে কিছু বলেননি। শুধু মেদিনীপুর জেলায় একটা টিটেনাসের খবর ছাড়া এই পর্যন্ত ১ লক্ষ ১০ হাজার লোকের অপারেশন হয়েছে এবং তার মধ্যে কিন্তু টিটেনাসের একটাও খবর পাওয়া যায় নি। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয় উনি বলেছেন, তিনি যদি নাম ঠিকানা লিখে আমার কাছে দেন, তা হ'লে এখনই খবর নিয়ে সভাকে জানাতে পারি।

**শ্রীরবীন্দ্র ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে বিশেষ ক'রে হাওড়া জেলার অন্তর্গত উলুবেড়িয়া থানার শ্রীহনুমান কটন মিল সম্বন্ধে দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৭১ সালের জুন মাসে মালিক পক্ষ বেআইনী ভাবে এই মিল বন্ধ করে দেয়। ১৯৭১ সালে শ্রমমন্ত্রী ছিলেন তখনকার কোয়ালিশন সরকারের ডাঃ গোপালদাস নাগ। যখন তিনি আইন করলেন যে, কোন মালিক কোন কারখানাকে বন্ধ করবার পরিকল্পনা করলে সাত দিন আগে নোটিশ দিয়ে বন্ধ করতে হবে। সেই আইন করবার সঙ্গে সঙ্গে সেই মালিক পক্ষ বিনা নোটিশে বেআইনী ভাবে ঐ মিল বন্ধ ক'রে বসে আছে। তার ফলে আজকে প্রায় হাজার বার-শ শ্রমিক বেকার অবস্থায় দিন কাটাচ্ছে।

[1-50—2 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় নিজে যে এলাকায় কারখানাটি অবস্থিত সেইখানে গিয়ে বক্তৃতা রেখেছিলেন যে, বেকার সমস্যার সমাধান করবেন। যুক্তফ্রন্টের আমলে সি পি এম-এর অত্যাচারে যেসব কারখানা বন্ধ হয়েছিল বা মালিকদের একগুঁয়েমীর ফলে যে সব কারখানা বন্ধ হয়ে আছে সেইগুলি খোলাবার চেষ্টা করবেন। কিন্তু দুর্ভাগ্য এই যে ঐ এলাকার ১,২০০ শ্রমিক যারা ঐ শ্রীহনুমান কটন মিলে কাজ করতেন, তারা এখনও বেকার হয়ে রয়েছেন। এই দিকে শ্রমমন্ত্রী কোন দৃষ্টি দিচ্ছেন না। সেখানকার শ্রমিকরা এমন অবস্থায় দাঁড়িয়েছেন যে তাদের অর্ধাহারে অনাহারে দিন কাটাতে হচ্ছে। আজ এখানে আমাদের হাওড়া জেলার মন্ত্রী মৃত্যুঞ্জয়দা আছেন, আমি আশা করি তিনি হাওড়া জেলার উন্নতির জন্য চেষ্টা করবেন, সেই সঙ্গে এই যে কারখানাটি বন্ধ হয়ে পড়ে আছে এটি খোলবার দিকেও একটু নজর দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও এক দিন এই এলাকার নির্বাচনপ্রার্থী ছিলেন, সুতরাং আপনার কাছেও আমার অনুরোধ যে যাতে এই মিলটি তাড়াতাড়ি খোলার ব্যবস্থা করা যায় তার চেষ্টা করুন। আমরা জনসাধারণের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম সে প্রতিশ্রুতি যদি না রাখতে পারি, তা হ'লে মানুষের কাছে আমরা জনপ্রিয় হব কি ক'রে? তাই আমি আশা করব যে, অবিলম্বে যাতে এই মিলটা খোলা হয় তার জন্য সরকার ব্যবস্থা করবেন।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি এমন একটা বিষয়ে, যেটা খুবই দুঃখজনক এবং মর্মান্তিক। যখন আমরা বার বার আমাদের প্রগতিশীল চিন্তাধারার কথা ঘোষণা করছি এবং সমাজের সমস্ত স্তরের আমূল পরিবর্তনের দাবি জানাচ্ছি, তখন কলকাতা শহরের উপর একটা কলেজ বিজয়গড় জ্যোতিষ রায় কলেজের শিক্ষকগণ পাঁচ মাস ধ'রে বেতন পাচ্ছেন না। সেখানে যে আবহাওয়ার সৃষ্টি হয়েছে সেটা অত্যন্ত দুঃখের। আজকে শিক্ষকরা কলেজে যেতে চাইছেন না বা পড়াবার কোন উৎসাহ পাচ্ছেন না এবং ছাত্ররা সেখানে আন্দোলন করছে। আমরা এই ব্যাপার নিয়ে মাননীয় রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছি বহুবার, কিন্তু এখন পর্যন্ত কোন ফল হয় নি। তাই আমি সেই হতভাগ্য শিক্ষকদের জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবার জন্য মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন করছি। তাদের যাতে ইমিডিয়েট মাইনে দেওয়া যায় এবং সেখানে যে সমস্ত অশিক্ষক কর্মচারী আছেন, যারা ১৫০/২০০ টাকা বেতন পান তাদের অবস্থা আরও শোচনীয়—তাদের কি ভাবে সংসার চলে ভাবা যায় না। এই অবস্থা চললে এই কলেজটি বন্ধ হয়ে যাবে। তাই আমি এই আবেদন করছি।

**শ্রীঅজিতকুমার বসু:** স্পীকার স্যার, আমাদের হুগলি জেলার বিশেষ ক'রে সিঙ্গুর থানার প্রচুর চাষের জমিকে বালি খাদ করা হচ্ছে। সরকারের আইনে কি আছে যে চাষের জমিকে বালি খাদ করা যেতে পারে? অথচ আমাদের এই সরকারের সামনেই এইগুলি হচ্ছে। মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীকে আমি এই বিষয়ে জানাই, তিনি বলেছেন যে এটা অন্যায় হচ্ছে এর প্রতিকার হওয়া দরকার। কিন্তু আইনে নাকি এর কোন প্রতিকারের ব্যবস্থা নেই। তিনি বলেন যে, এই বিষয়ে আইন তৈরি করতে হবে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে, তিনি এই বিষয়ে বলেছেন যে, একটু ভেবে চিন্তে করতে হবে যা যাই ভাবুন আর চিন্তা করুন তা যেন একটু তাড়াতাড়ি করেন। তারপর এই বালি তোলার ব্যাপারে সরকার যে রয়ালটি পান সেই রয়ালটিও এই ক্ষেত্রে পাবেন না, তার কারণ বালি কত ফুট তোলা হচ্ছে সে সম্বন্ধে প্রকাশ্যে সরকারকে ভুল তথ্য দিচ্ছেন। এই অভিযোগও ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়ের কাছে করা হয়েছে। এবং তাদের রিপোর্ট মত সরকারকে রয়ালটি নিতে হচ্ছে। মাঝখানে একটা ব্যবস্থা হয় যে মাপের সময় যখন সরকারী কর্মচারীরা যাবেন তখন কংগ্রেস ও কমিউনিস্ট পার্টির লোকেরা সেখানে থাকবেন। কিন্তু আমার জেলার বড় বড় কর্মচারীরা সে নিয়ম অগ্রাহ্য করেছেন। কিছুদিন আগে ঠিক হয় আমার জেলার এ ডি এম এস্টেট অ্যাকুইজিশান বালি খাদ থেকে কতখানি বালি তোলা হয়েছে তা দেখতে তিনি আমার সঙ্গে যাবেন। আমাদের নিজের মাপের লোক নিয়ে আমি তৈরি হলাম এবং চন্দননগরের এস এল আর ও যিনি এই ব্যাপারের সঙ্গে জড়িয়ে আছেন তিনিও যাবেন, কিন্তু যাওয়া আর হ'ল না।

**Mr. Speaker:** Mr. Basu, you have drawn the attention of the Minister. That is enough. Now Shri Modan Mohan Midda.

**শ্রীমদনমোহন মির্ধাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর কাছে একটা আবেদন করছি। হুগলি জেলার গোঘাট থানার মধ্য দিয়ে কংসাবতী খাল কাটা হয়েছে—এটা এখনও সম্পূর্ণ হয় নি। আসল খাল কাটা হবে, সাইড ক্যানেল তো দূরের কথা। কিন্তু সেচ দপ্তর থেকে ট্রেসিং পেপারের উপর ম্যাপ এঁকে তাকে সেচ এলাকা বলে ঘোষণা করা হয়েছে। এবং রাজস্ব বিভাগ থেকে তার উপর তিনগুণ খাজনা বাড়িয়ে দেওয়া হয়েছে। এবছর বর্ষার সময় যখন মাঠ এবং ধান শুকিয়ে গিয়েছিল তখন আমাদের প্রোজেক্ট অফিসার যিনি বিষ্ণুপুরে থাকেন তাঁকে টেলিগ্রাম করায় তিনি উত্তর দেন ড্যামে জল নেই, সুতরাং জল দেওয়া সম্ভবপর নয়। অতএব যখন খাল কাটা হয় নি, জল দেওয়া হয় নি তখন সেটাকে সেচ এলাকা ব'লে তার তিনগুণ খাজনা বাড়ান লজ্জার কথা। সেজন্য সেচ দপ্তর সম্বন্ধে আমার মনে হচ্ছে ভাত দেবার কেউ নয় কিল মারার গোঁসাই।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭২ সালের ১১ই নভেম্বর বৈকাল সাড়ে পাঁচ ঘটিকায় আমাদের পশ্চিম দিনাজপুর জেলার এম এল এ শ্রীপাকরাজ হেমব্রম গুড়াইল গ্রামের নিকট এবং তাঁর বাড়ির নিকটে চারজন দুর্বৃত্ত দ্বারা আক্রান্ত হন। তাহারা মারাত্মক অস্ত্র যথা ভোজালী এবং হাঁসুয়া দ্বারা বিনা কারণে তাঁকে খতম করার জন্য আক্রমণ করে। তিনি গুরুতরভাবে আহত হন এবং অল্পের জন্য প্রাণে বাঁচিয়া যান। মুখ্য মন্ত্রিমহাশয় প্লেনে করিয়া তাঁহাকে বালুরঘাট হইতে আনিয়া পি জি হাসপাতালে ভর্তি করিয়া দেন। তিনি পি জি হাসপাতালে একমাস থাকিয়া তবে আরোগ্য লাভ করেন। আজ পর্যন্ত আক্রমণকারীদের ধরা হয় নি। পশ্চিম দিনাজপুর জেলার পুলিস বিভাগ এতই নিষ্ক্রিয় যে তিন মাসের মধ্যে কোন আক্রমণকারীকে ধরে নাই। ধরিবার জন্য আন্তরিকভাবে চেষ্টা করিতেছেন কিনা সে বিষয়ে সন্দেহ পোষণ করিতেছি। স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রি তথা মুখ্যমন্ত্রীকে অনুরোধ করিতেছি যে তিনি যেন পুলিস বিভাগকে নির্দেশ দেন যে, যত সত্বর হয় দুষ্কৃতকারীদের গ্রেপ্তার ক'রে তাদের বিরুদ্ধে যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করা হয়।

[2—2-10 p.m.]

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি যে দপ্তরের কথা বলছি সেটা হচ্ছে মৎস্য দপ্তর। এই দপ্তর গত ২৫/২৬ বছর ধ'রে কি কল্যাণ করেছে, কত মাছের উৎপাদন বৃদ্ধি করেছে সেটা অনুসন্ধান করলে এই দপ্তরের অকর্মণ্যতা, অপদার্থতা আমাদের চোখে পড়ে। কিন্তু এই অপদার্থতা, অকর্মণ্যতা কেন এই বিষয়ে আমার ধারণা হয়েছে এই মৎস্য দপ্তরের ২৫/২৬ বছরের ফেলিওরের কারণ এর নাটের গুরু হচ্ছে ডাঃ কে সি সাহা যিনি আগে ছিলেন ডিরেক্টর, এখন হচ্ছে অ্যাডভাইজার। তিনি ভূয়া পরিকল্পনা দিয়ে জনসাধারণের লক্ষ লক্ষ টাকা জলে নিক্ষেপ করেছেন। দীর্ঘ দিন থেকে এই ভদ্রলোকের বিরুদ্ধে দুর্নীতি, সরকারী অর্থের অপব্যয়, স্বজনপোষণ ও স্বেচ্ছাচারের অভিযোগ রয়েছে। ১৯৬৪ সালে এঁকে তৎকালীন মৎস্যমন্ত্রী দুর্নীতি ও চরম অপদার্থতার জন্য ডিরেক্টরের পদ থেকে অ্যাডভাইজারের পদে অপসারণ করেন এবং তারপর আবার ১৯৬৬ সালে পশ্চিমবঙ্গ মৎস্যচাষ উন্নয়ন কর্পোরেশনের ম্যানেজিং ডিরেক্টর করা হয়। ম্যানেজিং ডিরেক্টর হবার পর তিনি যেসমস্ত স্কীম-এ হাত দিয়েছেন যেমন ডিপ সি ফিসিং স্কীম, সেই ডিপ সি ফিসিং স্কীমে প্রায় এক কোটি টাকা বঙ্গোপসাগরের জলে নিক্ষেপ করিয়াছেন। ফলে ডিপ সি ফিসিং-এর মত মৎস্য কর্পোরেশনও জলে ডুবতে বসিয়াছে। যে সমস্ত অনুন্নত সম্প্রদায় বা মৎস্যচাষের উপর জীবিকা নির্ভর করে যেসমস্ত লক্ষ লক্ষ পরিবারের এই ভদ্রলোকের অপদার্থতার জন্য তাদের কোন উন্নতি হয় নি। এই ভদ্রলোকের বিরুদ্ধে গত বিধানসভায় আমি দুর্নীতির অভিযোগ করেছিলাম। কাঁথিতে ইট তৈরির নামে জালিয়াতি, মৎস্য কর্পোরেশনের গাড়ি নিজের ছেলের ওয়ার্কশপে মেরামত করা, ভুয়া প্রতিষ্ঠানের নামে গাড়ি মেরামতের টাকা আত্মসাৎ, ক্যাশ স্কীমের কাজে ঠিকাদার নিয়োগ, ভুয়া মাস্টার রোলের সাহায্যে হাজার হাজার টাকা আত্মসাৎ ইত্যাদি বহু অভিযোগ তাঁর বিরুদ্ধে ছিল। শুনেছি এই সমস্ত অভিযোগের ভিত্তিতে আমাদের মুখ্যমন্ত্রী তাঁর বিরুদ্ধে

এনকোয়ারীর জন্য এই সমস্ত অভিযোগ ভিজিলেন্স কমিশনকে দিয়েছেন। ভিজিলেন্স কমিশনের এনকোয়ারি হবার পর পার্টলি যে রিপোর্ট পাওয়া গেছে তাতে হয়ত দেখা যাবে তাঁর বিরুদ্ধে অভিযোগ সত্য। এই দুর্নীতি পরায়ণ অফিসার রিটায়ার্ড হবেন। এটা বুঝতে পারছি না যদি এই সমস্ত অভিযোগের ভিত্তিতে ভিজিলেন্স কমিশন-এর এই রকম রিপোর্ট থেকে থাকে, তা হ'লে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব জনস্বার্থের খাতিরে এই রকম একটা দুর্নীতিপরায়ণ অফিসারকে যেন রি-এমপ্লয়মেন্ট আর না দেওয়া হয়, তাঁর পরিবর্তে যেন একজন ভাল টেকনিক্যাল অফিসারকে দিয়ে মৎস্যবিভাগের উন্নতি সাধন করা হয়।

**ডঃ এ এম ও গনিঃ** মিঃ স্পীকার, স্যার, আপনাকে প্রথমে ধন্যবাদ জানাই আমাকে এই সুযোগ দেওয়ার জন্য। আমি একটা অত্যন্ত সুন্দর সংস্থার কথা হাউসের সামনে রাখতে চাই। স্টুডেন্টস হেল্‌থ হোম ব'লে একটা সেল্‌ফ-ইনডিপেনডেন্ট সংস্থা হয়েছে এবং ইন্টারন্যাশন্যাল স্টুডেন্টস ফেডারশনের সমর্থন আছে। তাদের একটা হাসপাতাল আছে পলিক্লিনিকের মত, ১২ বেডের হাসপাতাল, সেখানে ডেন্টাল ডিপার্টমেন্ট, আই ডিপার্টমেন্ট, ক্লিনিক্যাল ডিপার্টমেন্ট রয়েছে। তাদের তিনতলা বাড়ি আছে মৌলালীর মোড়ে। একটা সিটিজেন্স কমিটি তাঁরা করেছেন এবং তাদের ডাইভ হচ্ছে ওয়ার্ক ফর এ ফুলার লাইফ। এখন দরকার হচ্ছে ৩ লক্ষ টাকা সংগ্রহ করে এ বাড়িটি তুলে ৮ তলা করা যাতে একশো জন ছাত্র ওখানে থাকতে পারে। এখানে স্বাস্থ্য মন্ত্রিমহাশয় আছেন, তাঁর অবগতির জন্য বলতে চাই তাঁরা প্রোগ্রাম করেছেন ২৫এ ফেব্রুয়ারি দমদম থেকে টালিগঞ্জ পদযাত্রার। বিভিন্ন সংস্থা থেকে বিশেষ বিশেষ লোক আসবেন। তাঁরা আশা করছেন ৩ লক্ষ টাকার ব্যবস্থা করতে পারবেন। বড় বড় ব্যবসায়ীরা ক্লোরস নিয়েছেন সাড়ে সাত হাজার টাকায়। তাঁরা আন্ডারগ্রাউন্ড রেলওয়ের সামনে ১৩টি বুথ করছেন। এখন পর্যন্ত ২ লক্ষ টাকা উঠেছে, তাঁরা আশা করছেন আরো ১ লক্ষ টাকা চলে আসবে। এখন কমিটির চেয়ারম্যান হচ্ছেন সনাতন রায়, আমাদের মুখ্যমন্ত্রীর ভাই। আমিও তার একজন সভ্য। আমি তাঁদের তরফ থেকে মন্ত্রিমণ্ডলীর সমস্ত সভাকে আহ্বান করছি আপনারা পদযাত্রায় যেতে পারেন এবং মাননীয় স্পীকার মহাশয়কে অনুরোধ করছি আপনিও এতে অংশ গ্রহণ করুন তাদের মোরাল উৎসাহ দানের জন্য। আমি সেই রুটগুলো আপনার কাছে দিচ্ছি এবং আপনি যদি অনুমতি দেন তা হ'লে সেই রুটগুলো আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে রাখব। আমরা কি কি প্রোগ্রাম নিয়েছি সেটাও আমি আপনার কাছে সাবমিট করছি।

**শ্রীশীষ মহম্মদঃ** মাননীয় স্পীকার মহাশয়, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মহকুমার দুই নম্বর সুতী ব্লকের অরঙ্গাবাদ অঞ্চলে শেখপুরা-দড়িয়াপুর গ্রামে একটা রাস্তা ছিল ৪,৪০০ ফিট দীর্ঘ। সেই রাস্তাটির ৩,৩০০ ফিট গত গঙ্গার ভাঙ্গনের ফলে ১৯৭০ সালে নদী গর্ভে চলে যায়। অর্থাৎ দেখা যাচ্ছে এখন মাত্র অবশিষ্ট আছে ১,১০০ ফিট। ১৯৭২ সালে যখন টি আর স্কীম আরম্ভ হয়, তখন সেই রাস্তাতে মাটি তোলবার জন্য একটা প্রস্তাব আসে অর্থাৎ ৪,৪০০ ফিট রাস্তাতেই মাটি তোলা হোক। কিন্তু দুই নম্বর ব্লকের আধিকারিক কোন রকম তদন্ত না ক'রে অর্থাৎ আদৌ রাস্তা আছে কিনা সেটা তদন্ত না ক'রে তাদের দরখাস্তের উপর যে নক্সা আঁটা ছিল সেটা দেখেই তিনি ঐ ৪,৪০০ ফিটের জন্য ২২ কুইন্টাল গম এবং ২,২০০ টাকা নগদ প্রদান করেন। পে মাস্টার এবং মোহরার ১,১০০ ফিট যে অবশিষ্ট রাস্তা ছিল তাতে মাটি তুলেছেন এবং তাতে খরচ হয়েছে ৪০০ টাকার গম এবং নগদে ৪০০ টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে তিনি ৩,৬০০ টাকা আত্মসাৎ করেছেন। আমি বি ডি ও-কে অনুরোধ করেছিলাম, কিন্তু তিনি কোন অ্যাকসন নেন নি। তা ছাড়া সুতী থানায় যে সমস্ত রাস্তা হয়েছে সেখানে যে পরিমাণ টাকা দেওয়া হয়েছে তার মাত্র ওয়ান থার্ড অংশ খরচ করা হয়েছে। বি ডি ও-কে অনুরোধ করা হয়েছিল অনুসন্ধান করবার জন্য এবং বলা হয়েছিল শ্রমজীবী মানুষরা যাতে ক'রে খেতে পারে সেদিকে লক্ষ্য রাখবেন, কারণ পশ্চিমবঙ্গ সরকার জনকল্যাণ খাত থেকে টাকা দিয়েছেন। কিন্তু দুঃখের বিষয় বি ডি ও কিছুই লক্ষ্য করেন নি। তিনি শেষ পর্যন্ত বললেন, আমার কিছুই করার নেই যতই চুরি হোক না কেন। তিনি আরও বললেন, আমি কিছু করতে গেলে আমার পাশে যে অফিস আছে তারা আমাকে চেপে ধরবে এবং তিনি সেই অফিসের নাম বললেন কংগ্রেস অফিস। কাজেই অবিলম্বে তদন্ত ক'রে দেখা হোক এই ৩,৬০০ টাকা আত্মসাৎ করল কে?

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় স্পীকার মহাশয়, সম্প্রতি চন্ডীতলা থানায় চুরি, ডাকাতি এবং ছিনতাই খুব বেড়ে গেছে। এই ব্যাপারে সি আই অফিস, এস ডি ও অফিস, এস ডি পি অফিস, এস পি অফিসে সমস্ত সমাজবিরোধী এবং দাগী আসামীদের লিস্ট দেওয় সত্বেও ডাকাতদের ধরা হয় নি। হুগলিতে যে ডি বি ব্রাঞ্চ আছে তাঁরা চরম দায়িত্বহীনতার পরিচয় দিয়েছেন। পুলিস অফিসাররা তাঁদের কাছে কিছু জানতে গেলে তাঁরা কোন তথ্য দেন না এবং বলেন মিছা করা যাবে না। গত ১লা জানুয়ারি ছিটপুকুর গ্রামে একটা ভয়ঙ্কর ডাকাতি হয় এবং পুলিসের জিপ একটা বাবলা গাছের নিচে আলো নিভিয়ে দাঁড়িয়েছিল। গ্রামের লোকেরা গেলে তাদের বলা হয় যে, আমরা ধরতে এসেছি। আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি এই বিষয় অনুসন্ধান ক'রে এই সমস্ত সমাজবিরোধীদের কঠিনভাবে দমন করা হোক। ছিটপুকুর ডাকাতিতে যে গুলি পাওয়া গিয়েছিল সেগুলি আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে দিচ্ছি। অনেকে বলেছেন এগুলি পুলিসের গুলি। ১৬/১৭ জায়গায় ডাকাতি হয়েছে এবং আমার জীবন দুইবার বিপন্ন হয়েছে। এই যখন অবস্থা তখন পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে ভেবে আমরা যদি বাহবা নেবার চেষ্টা করি এবং আত্মতুষ্টির মনোভাব নিয়ে চলি, তা হ'লে আমাদের ভবিষ্যৎ অন্ধকার। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি, আমাদের থানায় নূতন অফিসার এসেছেন, কিন্তু সেকেন্ড অফিসার কানাই সাহাকে যেন বদলি করা হয়।

[2-10—2-20 p.m.]

সেখানে একজন সুদক্ষ এ এস আই-কে দেয়া হয়। আর একটা জিনিস আমি জানাচ্ছি, আমি রেডিওগ্রাম পাঠিয়েছিলাম সি আই-কে, এস পি-কে রেডিওগ্রাম পাঠিয়েছিলাম, কিন্তু দুঃখের বিষয় এখনও সমাজবিরোধীদের ধরা গেল না। অত্যন্ত লজ্জার কথা, সোনা মাণিক ব'লে একজন দাগী আসামী যাকে আমার ছেলেরা ধ'রে পুলিসে হ্যান্ডওভার করেছিল সে আমাদের ছেলেদের নামে কেস করল, আর প্রধান আসামী শেখ সৌগত আলী বলে একজন কংগ্রেসের নিষ্ঠাবান কর্মী যিনি গতবারে ক্যান্ডিডেট হয়েছিলেন। এই যদি অবস্থা চলে, তা হ'লে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের জীবন এবং সম্পত্তির কোন নিরাপত্তা থাকবে না। আপনার মাধ্যমে অনুরোধ করছি মাননীয় মুখ্যমন্ত্রী যেন এদিকে দৃষ্টি দেন।

**শ্রীশিশিরকুমার সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ বিভাগের একটি গুরুত্বপূর্ণ ঘটনা মন্ত্রিসভার কাছে রাখতে চাই, যদিও আজকে এখানে মাননীয় সেচ মন্ত্রিমহাশয় নাই, তবুও এই গুরুত্বপূর্ণ কথা কোন মন্ত্রিমহাশয় তাঁর কাছে পৌঁছে দেবেন আশা করছি। এটি হচ্ছে নিম্ন দামোদরের সংস্কারের কাজ। গত ১৯৭১ সালে নিম্ন দামোদরের কাজ আরম্ভ হয়েছে, কিন্তু মাঝে মাঝে বিরাট বাধা এবং বিপত্তি থাকা সত্ত্বেও সরকারী প্রচেষ্টায় কাজকে ত্বরান্বিত করবার জন্য এবং হাওড়া ও হুগলি জেলার মানুষের প্রতি বছরের বন্যার হাত থেকে মুক্তির জন্য ছয় কোটি বিরাশী লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এবং সেই মঞ্জুরীকৃত কাজটি ত্বরান্বিত করবার জন্য কন্ট্রাক্টররা সেখানে যাচ্ছেন, কিন্তু আমরা বিভিন্ন সময়ে মন্ত্রিসভার কাছে দাবি দাওয়া পেশ করেছিলাম যে, এই দামোদর বাটার কাজটি ত্বরান্বিত করতে গেলে ওর মধ্যে যেসমস্ত চাষী রয়েছে তারা প্রতি বারেই বাধা সৃষ্টি করেন, তাদের জমিজায়গাগুলি দখল করে নেবার জন্য ল্যান্ড অ্যাকুইজিসন থেকে- খুব দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি আজ পর্যন্ত কোন নোটিস করা হয় নি। যার ফলে কন্ট্রাক্টররা ওখানে মাটি কাটার কাজে এগিয়ে গিয়েছিল মজুর এবং শ্রমিকদের নিয়ে তখন তাদের কাজে বাধা সৃষ্টি করছেন ওখানকার চাষী সম্প্রদায়। তাদের ন্যায়সঙ্গত দাবি যে, তাদের এল এ নোটিস করা হোক, কিন্তু অদ্যাবধি বারবার জানানো সত্ত্বেও চাষীরা এল এ নোটিস না পাওয়ার জন্য ঐ কাজগুলিতে বাধা সৃষ্টি করছে। আমাদের খুব আশঙ্কা, সরকার যদি খুব তৎপর হয়ে এল এ নোটিস না দেন, তা হ'লে নিম্ন দামোদরের কাজ হবে কিনা সন্দেহ। সেই সঙ্গে আর একটি অবস্থার সৃষ্টি হয়েছে ওখানে যে সমস্ত শ্রমিকরা কাজ করতে যান তাদের একস্ট্রা খাবার পাবার জন্য এস ডি ও কোন পারমিট দেন নি, যার ফলে ওখানে স্থানীয় লোকেরা খুব বিক্ষোভ প্রদর্শন করছে, কারণ তাদের চাল এবং অত্যাবশ্যক জিনিসপত্রের দাম বেড়ে গেছে। সেইজন্য আমি অনুরোধ করব যাতে চাষীদের অবিলম্বে এল এ নোটিস দেওয়া হয় এবং শ্রমিকদের জন্য পারমিট এবং স্থানীয় চাষীদের জন্য এল এ নোটিস দেওয়ার ব্যবস্থা করেন।

**শ্রীবারিদবরণ দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে একটা অত্যন্ত দুঃখের কথা এখানে উল্লেখ করতে চাই। আমার বক্তব্য হচ্ছে, আমার কেন্দ্রে অবস্থিত গৌরমোহন মুখার্জী স্ট্রীট স্বামী বিবেকানন্দের বাড়ি—আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছেন অরবিন্দ, বঙ্কিমচন্দ্র ও অন্যান্য মনীষীদের স্মৃতি রক্ষার্থে তারা যথাযথ ব্যবস্থা নেবেন, কিন্তু দুঃখের সঙ্গে বলছি এই বাড়িতে ১৮৬৩ খৃষ্টাব্দে ১২ই জানুয়ারি স্বামীজী জন্মগ্রহণ করেছিলেন, আজকে সেই বাড়িটি ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে এবং এই বাড়ির যে অবস্থা দাঁড়িয়েছে কিছুদিনের মধ্যে যদি কোন ব্যবস্থা গ্রহণ করা না হয়, তা হ'লে এই মহামানবের স্মৃতিবিজড়িত এই স্থানটিকে আমরা হারাব। আমরা যারা রাজনীতি করি সে যে কোন দলেরই সদস্য হন না কেন, আমরা বারবার বলি যে, আমাদের চিন্তা আমাদের ধারণা পরিচালিত হবে পুরোনো দিনের মানুষ যারা যারা আমাদের দর্শন চিন্তা দিয়েছেন, সেই স্বামীজী সম্বন্ধে পণ্ডিত নেহেরু বলেছিলেন, হিন্দু হিসাবে বলেছিলেন ভারতবর্ষের প্রকৃত জ্যোতি তিনি। অথচ ভারতবর্ষের স্বাধীনতার রজতজয়ন্তী বৎসরে আমরা স্বামীজীর জন্মস্থানটিকে পূর্ণ মর্যাদার সঙ্গে রাখতে পারছি না এর চেয়ে আশ্চর্য আর কিছুই নেই।

আমি যে পল্লী থেকে নির্বাচিত সদস্য, আমি আপনাকে একথা জানাতে পারি যে, যদি সরকার যথোপযুক্ত সম্মানের সঙ্গে ব্যবস্থা না করতে পারেন, বা ব্যবস্থা না করেন, তা হ'লে পল্লীর যুবকদের নিয়ে সেখানে আন্দোলন করতে বাধ্য হব, একথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধীরচন্দ্র বেরা:** মাননীয় স্পীকার মহাশয়, আমি ১৪ তারিখের দৈনিক বসুমতীর একটা খবরের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হেডলাইন বেরিয়েছে—'মার্টিন রেলওয়ে' খোলা হচ্ছে না। এই নিয়ে আমরা বিধানসভায় এম এল এ-রা বহু উত্তপ্ত আলোচনা করেছি। বসুমতীতে খবর বেরিয়েছে, মার্টিন রেল খোলা সম্বন্ধে কারচুপি করা হচ্ছে কি? আপনি জানেন প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে মুখ্যমন্ত্রী পর্যন্ত বারে বারে প্রতিশ্রুতি দিয়েছেন—মার্টিন রেল খোলা হবে। এখন দেখছি মার্টিন রেল যা খোলা হবে, সেটা ব্রড গেজ করা হবে। আমাদের আশঙ্কা হচ্ছে, মার্টিন রেল খোলার ব্যাপার চিরন্তনভাবে ধামাচাপা পড়ে যাবে। রেলওয়ে বোর্ড যে কথা বলেছিল তার ফটোস্টাট কপি বসুমতীতে বার করা হয়েছে, আপনার অবগতির জন্য আমি আপনাকে একটু পড়ে শোনাচ্ছি। ১৮ নম্বর প্যারাতে যেটা ছিল সেটা পড়ে শোনাচ্ছি।

For revival of this light railway it is necessary that the present character of the railway is retained.

এক্সপার্ট কমিটি একথা বলেছে, অথচ এখন ধুয়া উঠেছে যে ব্রড গেজ করা হবে, তারপর অনেক দিন কেটে যাবে সার্ভে করতে এবং বলা হবে পরে যে 'নট ফিজিবল্' এটাই আমরা আশঙ্কা করছি। তারপর ১৮ নম্বর প্যারার যে ফটোস্টাট কপি বার করা হয়েছে, সেটা প'ড়ে শোনাচ্ছি:

This 24 kilometre stretch from Howrah Maidan to Bargachia can be made ready in six weeks by the Engineering, Electrical and Signal Branches of the project organisations. The project organisations should in 8 plus 13, that is, 21 weeks make available a nucleus of Engineering, Traffic, Mechanical, Carriage, Wagon and Signal staff to man this section. Staff for Sections 2 and 3 can be progressively recruited and trained in the open section for manning the subsequent sections when these are progressively ready.

কাগজে দেখতে পাচ্ছি, এই এক্সপার্ট কমিটির রিপোর্ট থেকে দেখতে পাচ্ছি মার্টিন ইন ইটস্ প্রেজেন্ট ফর্ম চালান পসিবল্ এবং সেটা ইন সিক্স উইক্সে চালান যেতে পারে। অথচ আমরা শুনেছি এখন বলা হচ্ছে ব্রড গেজে চালানই ভাল হবে। যেখানে ৮০ লক্ষ টাকা খরচ ক'রে মার্টিন রেল খোলা হয় না, সেখানে ৫০ কোটি কি ১০০ কোটি টাকা খরচ ক'রে ব্রড গেজ ক'রে মার্টিন রেল খোলা হবে, এটা একটা ধাপ্পা ব'লে মনে করি। কাগজে যা দেখছি কিছু অফিসারদের চক্রান্ত, ভেস্টেড ইন্টারেস্টের কিছু হাত এর পেছনে আছে। মাননীয় মন্ত্রী জয়নাল সাহেব

এখানে হাজির আছেন, তাঁকে আমরা জবরদস্ত মন্ত্রী ব'লে জানি, আমি তাঁর দৃষ্টি এই ব্যাপারে আকর্ষণ করছি। তিনি এই ব্যাপারে নিজে তদন্ত করুন, ক'রে আমাদের কাছে আলোকপাত করুন। আশা করি তিনি সেই ব্যবস্থা করবেন। এক্সপার্ট কমিটির মতে যেটা ইন সিক্স উইক্‌স করা যায়, সে সম্বন্ধে, তাঁর কাছে সুবিচার চাইছি।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামী সপ্তাহে মার্টিন রেলওয়ে সম্বন্ধে সরকারী বক্তব্য এই হাউসে রাখবো। তার আগে আমরা পরামর্শ করছি। আপনি জানেন লিকুইডেশন প্রসিডিংস হাইকোর্টে আছে। মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয়, হাওড়া এবং হুগলির মাননীয় বিধানসভার সদস্যদের নিয়ে একটা আলোচনায় বসব, তারপর আমি এবং মাননীয় মুখ্য মন্ত্রিমহাশয়, আমাদের রাজ্যসরকারের বক্তব্য নিয়ে দিল্লী যাব মার্টিন রেলওয়ে ব্যাপারে নূতন-ভাবে পুনবায় কথা বলার জন্য।

সমস্যাটা সবাইকে উত্তেজিত করে তুলেছে,, অনেকে অধৈর্য হচ্ছেন ঠিকই। কিন্তু সমস্যাটা এমনই জট পাকিয়ে গিয়েছে যে, অল অন এ সাডেন এটা খোলাও যাচ্ছে না। আমরা এসম্বন্ধে সচেতন আছি, শুধু এইটুকু এখন বলতে পারি।

[2-20—2-30 p.m.]

## Discussion on Governor's Address

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় ও শ্রদ্ধেয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা আমি করছি।

(কংগ্রেস বেঞ্চ থেকে—কেন?)

আমি বিরোধিতা করছি অনেক কারণে। একটা একটা ক'রে আমি এই নব-কংগ্রেসী রাজত্বের ইতিহাস তুলে ধরছি।

(কংগ্রেস থেকে—কংগ্রেস। নব-কংগ্রেস বলে কোন রাজনৈতিক দল নেই।)

আমি রাজ্যপালের ভাষণে গ্রামবাংলার কোন প্রতিচ্ছবি, গ্রামবাংলার বর্গাদার, গ্রামবাংলার দিনমজুর তাদের কোন কথা ও প্রতিচ্ছবি এই ভাষণে আমরা পাই নি। রাজ্যপাল বলেছেন, আজ গণতান্ত্রিক অধিকার আমরা প্রতিষ্ঠিত করেছি। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকার পক্ষীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ ক'রে বলতে চাই, এই গণতন্ত্র কাদের? কাদের গণতন্ত্রের কথা তাঁরা বলছেন? আমরা দেখেছি এই পশ্চিমবাংলার আড়াই লাখ থেকে পৌণে তিন লাখ সরকারী কর্মচারীর মধ্যে ১৪ জনকে বিনা নোটিসে বরখাস্ত করা হয়েছে। বরখাস্তের কোন কারণ তাঁদের দেখানো হয় নাই। কোন আইনের সুযোগ তাঁদের দেওয়া হয় নাই, কোন কথা বলার সুযোগও তাঁদের দেওয়া হয় নাই। আমরা জানি যে, বর্তমান সরকার হচ্ছে ধনতান্ত্রিক সরকার। তার কাছে বিচার চাইলেই বিচার পাওয়া যায় না। কিন্তু অবাক হই, মাননীয় স্পীকার মহাশয়, যখন দেখি ভারতবর্ষের বাইরে আরো যে সমস্ত ধনতান্ত্রিক রাষ্ট্র আছে আমেরিকা, গ্রেট ব্রিটেন, সেখানেও দেখেছি সরকারী কর্মচারীদের একটা সুযোগ দেওয়া হয়। আর এখানে কী দেখলাম? ১৪ জন সরকারী কর্মচারীকে কোন কথা বলার সুযোগ না দিয়ে বরখাস্ত করা হ'লো। এই গেল একদিকের ছবি, আর এক দিকের ছবি কি দেখলাম। দুর্গাপুর সম্বন্ধে রাজ্যপাল বলেছেন, দুর্গাপুরে শান্তি আনার জন্য আমরা থ্রি-টায়ার ব্যবস্থা করেছি। বা! সুন্দর কথা! মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সরকার পক্ষের দৃষ্টি আকর্ষণ ক'রে বলতে চাই, তিন মাস আগে দুর্গাপুরে বসে দেখেছি ডি ভি সি অ্যালয় স্টীল এবং আরো যে সমস্ত কারখানা আছে তাদের শ্রমিকদের উপর কী ধরনের ঘটনা ঘটেছে! এর নাম কি শিল্পে শান্তি? না, কবরের শান্তি? রাজ্যপাল তাঁর ভাষণে একবারও সেসব কথা উল্লেখ করেন নাই। তা হ'লে কি বলবো রাজ্যপাল তাঁর ভাষণে সত্য চেপে গেছেন? না, সত্যের অপলাপ যদি বলি, তা হ'লে কি ভুল বলা হবে? আমি জানি, আমার গলাকে স্তব্ধ

ক'রে দেবার জন্য বিরোধী দলের কিছু লোক আছেন, তাঁরা চেষ্টা করবেন। কিন্তু মাননীয় স্পীকার, আমি জানি রাস্তা দিয়ে হাতি চলে যায় আর কিছু লোক থুতনি নাড়ে। তাঁরা আমার গলাকে নিঃশেষ ক'রে দিতে পারেন, কিন্তু ইতিহাসের গলাকে তাঁরা স্তব্ধ করতে পারবেন না। ইতিহাস তার নিজের পথেই চলবে।

আমরা এখানে বিরোধী পক্ষ হিসাবে এসেছি আমরা জানি আমরা অনেক কথা বলবো। মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবাংলার জন্য আমাদের সরকার পক্ষ থেকে অনেক কথা বলেছেন। বলা হয়েছে, বাংলাদেশে ফরাক্কা সৃষ্টি ক'রে বাংলাদেশকে শস্যশ্যামলা ক'রে তুলবো। কলিকাতা মহানগরীকে নূতন পথে নিয়ে যাবো পশ্চিমবাংলার জনসাধারণকে, পশ্চিমবাংলার গরিব চাষীকে, পশ্চিমবাংলার সাধারণ মানুষকে এইভাবে ভাঁওতা দেওয়া হয়েছিল, এবং পশ্চিমবাংলার জনসাধারণ কিছুটা বিশ্বাস করেছিল। কিন্তু সেই ফরাক্কা নিয়ে কারচুপি, কুটিল রাজনীতি দেখাচ্ছেন। আমরা দেখেছি ওয়েস্ট বেঙ্গল সরকারকে ও তার চরিত্র। আমার বন্ধু গতকাল ফরাক্কা সম্বন্ধে, আলোচনা করেছিলেন। যখন কোন শ্রমিক কাজে শৈথিল্য প্রকাশ করে, তখন তাকে দেশদ্রোহী বিশেষণে আখ্যায়িত করা হয়। মাননীয় স্পীকার স্যার, ফরাক্কাতে গো-শ্লো-টাক্টিকস নিয়ে ডাঃ কে এল রাও এবং তাঁর মন্ত্রক যেভাবে নির্দেশ দিয়েছেন গঙ্গা এবং পশ্চিমবাংলাকে ডোবাবার জন্য তাতে তাঁকে দেশদ্রোহী কেউ বললে ভুল হবে? আমার সমবয়স্ক বন্ধু সরকার পক্ষে আছেন তাঁরা চিন্তা ক'রে একবার দেখুন পশ্চিমবাংলার অবস্থা কি? আজকে যদি ঠিক সময় ফরাক্কা চালু না করা হয়, তা হ'লে গঙ্গা বুজে যাবে এবং তার ফলে হুগলীর এলাকা জুড়ে যে সমস্ত কলকারখানা আছে তা বন্ধ হয়ে যাবে এবং তার ফলে হাজার হাজার মানুষ শ্রমিক ভিখারীতে পরিণত হবে। স্যার, একটার পর একটা কথা বলতে গেলে রামায়ণ তৈরি হবে। আমরা দেখেছি, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর দ্রব্যমূল্য আকাশ ছোঁয়া হয়েছে। একটার পর একটা জিনিসের দাম বাজারে কোন্ সীমায় পোঁছেছে লক্ষ্য করুন। স্যার, আমার এই সব কথা শুনলে ওদের গা জ্বালা করবে, আমরা জানি কিন্তু কি করবো। আমরা তো হাত বোলাতে আসি নি। জনসাধারণের কাছে ওদের ইতিহাস তুলে ধরবার জন্য এসেছি। কাজেই গা জ্বালা করবে। আমরা দেখেছি চাল, চিনি, কয়লা, ডাল ইত্যাদি জিনিসের দাম কিভাবে নিত্যনৈমিত্তিক বেড়ে যাচ্ছে। খাদ্যমন্ত্রী এবং প্রধানমন্ত্রী বলেছেন, খাদ্য নিয়ে যাঁরা কথা বলবেন তাঁরা দেশদ্রোহী। কিন্তু পশ্চিমবাংলার খাদ্য কেন আসছে না তার জবাব কি রাজ্যপাল তাঁর ভাষণে দিয়েছেন? আজকে চালের দাম শহরে এবং গ্রামে ১·৭০ থেকে ২·০০ টাকা এবং গমের দাম ১·৪০ থেকে ১·৫০ দাঁড়িয়েছে। তাঁরা সাফাই গেয়েছেন পশ্চিমবাংলায় খরা এবং তার জন্যই অকাল হয়েছে। কিন্তু ডাল, চিনি, কয়লা এবং কাপড় খরার জন্য হয়েছে? তা হ'লে দেখা যাচ্ছে, পশ্চিমবাংলার জনসাধারণ চাল, ডাল কাপড় কয়লা, ঔষধ, ইত্যাদি সব হারালো। তা হলে এ সবই কি খরার জন্য? অর্থাৎ রাজ্যপাল তাঁর ভাষণে সত্যের অপলাপ করেছেন।

[2-30—2-40 p.m.]

বেকার সমস্যার কথা বলি। বেকার সমস্যার কথা বলতে গেলে মনে পড়ে বিধাননগরে যখন অধিবেশন হচ্ছিল তখন চারিদিকে পোস্টার দেখলাম বিধাননগরে বিধান হবে বেকারদের চাকরি হবে। বা, ভাল কথা। সেখানে ঘোষণা করা হ'ল ৫ লক্ষ শিক্ষিত বেকারকে চাকরি দেওয়া হবে। ভাল কথা। তাদের হিসাবে দেখলাম, শিক্ষিত বেকারের সংখ্যা বলছেন ৬৫ লক্ষ। আমাদের হিসাবে নয়, আমি সি এম পি ও-র হিসাবও বলছি না বা অন্য হিসাবও বলছি না। গোটা ভারতবর্ষের শিক্ষিত বেকারের সংখ্যা হচ্ছে ৬৫ লক্ষ। ৫ লক্ষ বেকারকে যদি প্রতি বছর চাকরি দেওয়া হয়, তা হ'লে ৬৫ লক্ষ শিক্ষিত বেকারকে চাকরি দিতে লাগবে ১৩ বছর। তা হ'লে কি ধরে নেবো যে সারা ভারতবর্ষের স্কুল কলেজগুলো বন্ধ ক'রে দিয়ে শিক্ষিত বেকার যাতে সৃষ্টি না হয় তার চেষ্টা করা হবে। আমরা রাজ্যপালের ভাষণে দেখলাম শিক্ষিত বেকারের কথা আছে, অশিক্ষিত ভূমিহীন বেকারের কথা নেই। এই ব্যাপারে আমার একটা কথা মনে আসছে। সেদিন সরকার পক্ষের বেঞ্চের সদস্য দীপ্তিবাবু, তিনি মুখরোচক

ক'রে সরকারের প্রশস্তি গেয়েছেন। আমি জানি দীপ্তিবাবু আইনজীবী ঠগকে সাধু করতে পারেন। আমি মুর্শিদাবাদ কোর্টে দেখেছি তিনি খুনীকে সাধু বানিয়েছেন। তিনি সিন্ধার্থ বাবুর দাদুর উপমা দিয়ে যেকথা বলেছেন তাতে আমার আন-ডিভাইডেড বেঙ্গলের একটা কথা মনে পড়ে গেলো। খাদ্যমন্ত্রী হিসাবে সুরাবর্দী সাহেব যখন খাদ্যনীতি ঘোষণা করেছিলেন সেদিন এখানে তখন বিরোধী দলের নেতা হিসাবে শরৎ বসু জিজ্ঞাসা করেছিলেন, সুরাবর্দি সাহেব আপনি যে খাদ্যনীতি ঘোষণা করলেন তার মধ্যে ভিক্ষুক সম্বন্ধে কোন ঘোষণা থাকছে না তো। তখন সুরাবর্দি সাহেব উত্তর দিয়েছিলেন, শরৎবাবু ওসব ভাববার সময় আমার নেই, ওদের কথা আমরা জানি না, কিভাবে খায়, কিভাবে চলে তাও জানি না। আজকে গ্রামের বেকার, ভূমিহীন বেকারদের কোন উল্লেখ না দেখে সেদিন শরৎ বসুর একটা কথাই আমার মনে পড়ে যাচ্ছে, এটা অমার্জনীয়। এটা যদি সিন্ধার্থবাবুর উদ্দেশ্যে বলি, তা হ'লে কি ভুল হবে? তিনি বলেছেন, আমরা পাটশিল্পের শ্রমিকদের মাইনে বাড়িয়ে দিয়েছি। বেশ ভাল কথা, বাড়িয়ে দিয়েছেন। কিন্তু দেখলাম ৫০ হাজার পাটশিল্পের শ্রমিক ছাঁটাই করা হয়েছে লে-অফ, ক্লোজারের নামে। তাদের পরিবারের কাছে যখন রাজ্যপালের ভাষণ গিয়ে পৌছবে তখন তারা ধিক্কার দেবে, তারা বলবে সত্যের অপলাপ হচ্ছে।

ইতিহাস কখনও ক্ষমা করবে না। মাননীয় স্পীকার, স্যার, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর তারা ঘোষণা করেছিলেন ১০ হাজার গ্রামে বিদ্যুৎ পৌছে দেবেন, গ্রামবাংলাকে আলোতে একেবারে ছেয়ে দেবেন। অন্যদিকে আমরা কি দেখছি? বিদ্যুতের রেশন হচ্ছে, আমরা দেখতে পাচ্ছি। এই রেশনের ফলে মারা যাচ্ছে কারা? শ্রমিকরা খালি মারা যাচ্ছে। তাদের বেতনের রেশন করা হচ্ছে। আমি যখন দেশ থেকে আসছিলাম তখন আমার দেশের লোক আমাকে বলল যে, বাবুসাহেব, আপনি যখন যাচ্ছেন তখন সেখানে গিয়ে আমাদের কথা বলবেন। আপনি সেখানে বলবেন যে, ঐ যারা চুল রাখে তাদের জন্য একটু রেশন করতে বলবেন, তা হ'লে আমরা কিছুদিন বাঁচবো। একটু আগে অজিত পাঁজা সাহেব জনস্বাস্থ্যের ফিরিস্তি গাইলেন। আমরা হিসাব ক'রে দেখলাম, এ আমার হিসাব নয়, সি এম ডি এ-র হিসাব, কলকাতা মহানগরীর বাইরে কম করে ৮ থেকে ৯ লক্ষ লোক যক্ষ্মা রোগে আক্রান্ত হয়ে ভুগছে। আমরা আরো দেখছি কিভাবে এই কলকাতা মহানগরীতে ১০ থেকে ১৫ লক্ষ লোক রাস্তার ফুট-পাথে শুয়ে থাকে। আমরা দেখতে পাচ্ছি ২০ লক্ষ লোক বস্তীতে কিভাবে কুকুর শেয়ালের মত জীবনধারণ ক'রে আছে। একদিকে যেমন এই সব জিনিস আমরা দেখতে পাচ্ছি, আর এক দিকে দেখছি এই শহরতলীতে ৭/৮ তলা বাড়ি ক'রে এক শ্রেণীর লোক অবাধে বাড়ি ভাড়া খাটিয়ে মাসিক ইনকাম ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা পর্যন্ত বাড়াচ্ছেন। ওরা বলছেন, আমরা সমাজতন্ত্র আনছি। এই কি ওদের সমাজতন্ত্রের ধারা? ওরা ভূমিসংস্কারের কথা বলছেন। খুব ভাল কথা, ভূমিসংস্কার করছেন। একটু তাকিয়ে দেখুন তো। মুর্শিদাবাদ জেলায় কতজন ভাগদার সরকারী সাহায্যে, পুলিসের সাহায্যে তাদের ভাগের ধান তুলতে পেরেছে? আমি দায়িত্ব নিয়ে এই কথা বলছি। সরকার ২৫/৭৫ ভাগ আইন করেছেন, অর্থাৎ মালিকের ২৫ ভাগ, ভাগচাষীর ৭৫ ভাগ। কুদ্দুস সেখ, সেলনগর, বর্গাদার নামে তার রেকর্ড করা হয়েছে। সে ধান তুলতে গিয়ে দেখছে পুলিস জোতদারদের মদত দিচ্ছে। আমরা দেখতে পাচ্ছি সুন্দরবন এলাকায় ১০৭ জন বর্গাদারকে সরকারী ভূমি-বন্টন কমিটি জমি বন্দোবস্ত দিয়েছিলেন, তাদের নামে চেক ইসু করেছিলেন। চেক ইসু করা সত্ত্বেও তারা যখন সেই জমির ধান তুলতে গেল তখন পুলিস জোতদারদের সহায়তা ক'রে তাদের প্রত্যেকের উপর ১৮টি ক'রে মামলা আলিপুর কোর্টে জারী করা হয়েছে। এক একটি আসামীর বিরুদ্ধে যদি ১৮টি ক'রে মামলা জারী করা হয়ে থাকে, তা হ'লে ১০৭ জনের বিরুদ্ধে কতগুলি মামলা জারী হয়েছে সেটা একবার ভেবে দেখুন। এই হচ্ছে তাদের ভূমি-সংস্কারের নমুনা। একদিকে আপনারা ভূমিসংস্কারের কথা বলছেন, আর এক দিকে আপনারা যারা ভূমি চোর, যারা ভূমি ডাকাত তাদের পক্ষ অবলম্বন করছেন এবং আমরা দেখতে পাচ্ছি কুখ্যাত ভূমি ডাকাতদেরই আপনারা সমর্থন করছেন। তাদের ঘরের ছেলেরাই আজকে ভূমিবন্টন কমিটির মধ্যে ঢুকে চাষীদের সঙ্গে বে-আইনীভাবে খেলা শুরু ক'রে দিয়েছে। বারি সাহেব

আপনি তো আপনার জলঙ্গী থানার কথা তো জানেন, সে সম্বন্ধে একটু বলুন। জলঙ্গীতে কি ঘটনা ঘটেছে সেটা আমরা ভালভাবেই জানি, কাঁদি এলাকার অতীশবাবু আছেন, তিনিও জানেন। তিনি তো আপনার পাশেই রয়েছেন। বারি সাহেব, আপনি হিসাব ক'রে দেখুন যে কাঁদি এলাকার অতীশ সিংহ কাদের লোক।

[2-40—2-50 p.m.]

মিঃ স্পীকার, এরা আমাদের কথা বলেন। যুক্তফ্রন্টের পিরিয়ডে আমরা নাকি অশান্তি এনেছি। চাষীরা যদি জমির ধান তুলতে যায়, বর্গাদাররা যদি তাদের ন্যায্য অধিকার নিতে যায়, শ্রমিকরা যদি ট্রেড ইউনিয়ন ক'রে তাদের দাবি নিতে যায়, তা হ'লে কি সেটা অপরাধ? আমরা জানি সাম্রাজ্যবাদীর হাত থেকে সরকার ক্ষমতায় আসার পর গ্রামবাংলায় ভূমিসংস্কার বিষয়ে কাগজে-কলমে অনেক নীতি ঘোষণা করা হয়েছে, কিন্তু চাষীরা কি করে জমি পাবে, কি করে ফসল ফলিয়ে তাদের ন্যায্য অধিকার কায়েম করবে তার কোন ব্যবস্থা আজ পর্যন্ত হয় নি। ১৯৭০ সালের একটা হিসাব আমি দিচ্ছি। আনন্দবাজার পত্রিকায় শংকর ঘোষের একটা লিখিত নিবন্ধে আমরা দেখেছি বারাসাত শহরের আশেপাশে ১২ জন তরুনকে হত্যা করা হয়েছে, আমরা দেখেছি হাওড়া জেলায় আটজন তরুণকে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। শিবপুর, বরানগরে ৩০০ জন তরুণকে নৃশংসভাবে হত্যা করা হয়েছে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রীকে তদন্তের কথা বললে তিনি তা অস্বীকার করেন। তিনি বলছেন, আমরা নাকি দেশে অশান্তি সৃষ্টি করেছি। ১৯৭০ সালে রাষ্ট্রপতির শাসন চালু হবার পর কি প্রতিচ্ছবি আমরা দেখেছি, শিবপুর এবং বরানগরে ৩০০ জন তরুণকে হত্যা করা হয়েছে। আমরা দেখলাম দুর্গাপুরে কোন এক স্কুলের প্রধান শিক্ষক মহাশয়, নাম বিমল দাশগুপ্ত, তাঁকে চেয়ারের সঙ্গে হাত-পা বেঁধে পেট্রল দিয়ে পুড়িয়ে হত্যা করা হয়েছে। আমরা দেখলাম সুন্দরবনের সন্তোষ কয়াল যিনি ১৯৭১ সালে লোকসভার জন্য প্রতিদ্বন্দ্বিতা করেছিলেন আর এস পি পার্টি থেকে, তাকে নিদ্রিত অবস্থায় হত্যা করা হয়েছে, কৈ বিচার, কার বিচার? এই তো সেদিন কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য দপ্তর থেকে লোকসভায় ঘোষণা করা হয়েছিল যে, দিল্লীতে নারীহরণের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। তারা বলেছিলেন যে ১৯০টি নারীহরণ করা হয়েছে, তার ভেতর ১০৪টি উদ্ধার করা হয়েছে এবং বাকীগুলোর কোন হিসাব পাওয়া যায় নি। তাদের রাজত্বেই তো এটা ঘটে যাচ্ছে। এই ইন্দিরা গান্ধীর রাজত্বেই তো এটা ঘটছে। সেখানে নারী লাঞ্ছিত হচ্ছে, লুণ্ঠিত হচ্ছে। এই তো সেদিন এখানে ঘোষণা করা হয়েছিল এবং কালকেও ঘোষণা করা হলো যে, নারীকে কিভাবে গায়ের জোরে অন্য পুরুষের সঙ্গে বিবাহ দেওয়া হচ্ছে। সেদিন দিল্লীর পার্লামেন্টে ঘোষণা করা হয়েছিল যে, দিল্লীর মহিলা স্কুল, কলেজ এবং ধর্মশালায় এই ঘটনা প্রতিরোধের জন্য নিরাপত্তার ব্যবস্থা করা হয়েছে। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত একটা হিসাব দিচ্ছি, এটা পার্লামেন্টের হিসাব। পার্লামেন্টের স্বাস্থ্য দপ্তর থেকে ঘোষণা করা হয়েছিল পশ্চিমবাংলায় ১৩১টি, দিল্লীতে ২৭০টি গড় হিসাব, বম্বে ১৭০টি, উত্তর প্রদেশ ১,৯৪৫টি—১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত যে নারীহরণ করা হয়েছে তার হিসাব। তামিলনাড়ুতে, ৯৪৫টি, রাজস্থানে ১,১০০টি। শুধু নারীহরণের ঘটনা পশ্চিমবাংলায় কম ঘটলেও, নানাভাবে কুচক্রের দল, যেহেতু সরকার পক্ষে বামপন্থী দল বসেছিলেন, তাদের হেয় প্রতিপন্ন করবার জন্য পশ্চিমবঙ্গের কথা বড় বড় ক'রে ফলাও ক'রে বলা হয়েছিল। আমরা দেখেছি দণ্ডনীয় কাজের তুলনামূলক হিসাব, পশ্চিমবাংলায়, ১৯৬৪ থেকে ১৯৬৮ সাল পর্যন্ত ৭৭ হাজার ৬১৮, উত্তরপ্রদেশে ১ লক্ষ ৫২ হাজার ১৫৮, মহারাষ্ট্রে ৯০ হাজার ৭৮৫, মধ্য প্রদেশে ৮৮ হাজার ২৩১। ১৯৭০ সালে আমরা দেখলাম পশ্চিমবাংলায় ৮২ হাজার ৬৬২, উত্তর প্রদেশে ১ লক্ষ ৫০ হাজার ৬৬২, মহারাষ্ট্রে ৯৩ হাজার এবং মধ্যপ্রদেশে ৮৬ হাজার। পশ্চিমবাংলার হিসাব তুলনামূলকভাবে এই প্রদেশগুলোর চেয়ে কম। এ'রা বলছেন পশ্চিমবাংলায় আমরা নাকি অশান্তি এনেছি। যে হিসাব দেখলাম সেটা আপনাদেরই হিসাব। অপরাধের আর একটা হিসাব দিচ্ছি, কলকাতায় ১৯৬৪ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত ১৮ হাজার ৮৭টি বম্বেতে ২৬ হাজার ৫৮০, মাদ্রাজে ১১ হাজার ৭০৭, দিল্লীতে ১৬ হাজার ২৫৬টি এই হিসাব

আমাদের নয়। এই হিসাব আনন্দবাজার পত্রিকায় ২রা আগাস্ট ১৯৭২ সালে শংকর ঘোষের নিবন্ধে প্রকাশিত হয়েছিল। এই হচ্ছে এক একটা ঘটনা, অথচ আপনারা বলছেন আমরা দেশে অশান্তি এনেছিলাম। চাষীরা জমি দখল নিতে গিয়ে, তাদের ন্যায্য প্রাপ্য নিতে গিয়ে নিশ্চয়ই গণ্ডগোল কিছু কিছু হয়েছিল এবং এটা হওয়া স্বাভাবিক। মাতৃগর্ভ থেকে যখন শিশু জন্মগ্রহণ করে, সেই শিশু মাতৃগর্ভ থেকে বেরিয়ে আসার সময় কিছু দূষিত রক্ত নিয়ে বেরিয়ে আসে। সেই রকম ভাবে পশ্চিমবাংলার শ্রমিক, চাষী, মধ্যবিত্ত সমাজ যখন তাদের সরকার প্রতিষ্ঠা করেছিল, তখন যদিও কিছু ভুলভ্রান্তি ঘটেছিল, এই ভুলভ্রান্তিকে স্বীকার ক'রে নিতে হবে। পুরাতনকে ভেঙ্গে নতুন কিছু করতে গেলে খানিকটা রক্ত ঝরবে বৈকি। সেই জন্যই রক্ত ঝরেছিল। রাজ্যপালের ভাষণে এমন কোন ছবি দেখতে পেলাম না যাতে গ্রামবাংলার গরিব মানুষের মনে আশার আলোর সঞ্চার হবে। আমরা দেখলাম, মুখ্যমন্ত্রী যখন মুর্শিদাবাদ জেলায় কেবিনেট মিটিং করতে গিয়েছিলেন, সেই কেবিনেট মিটিং-এ আমরা যখন তাঁর কাছে সাধারণ মানুষের দাবিদাওয়া নিয়ে দেখা করতে চেয়েছিলাম, তখন হঠাৎ সকালবেলা মেজিস্ট্রেটের অফিস থেকে ঘোষণা করে দেওয়া হ'ল—গোটা বহরমপুর শহরে ১৪৪ ধারা জারী ক'রে দেওয়া হ'ল। কিন্তু মুখ্যমন্ত্রীকে সমর্থন জানাবার জন্য সেই ১৪৪ ধারার আইন ভঙ্গ ক'রে কংগ্রেসী ছেলেরা সিদ্ধার্থ রায় যুগ যুগ জিও ব'লে স্লোগান দিয়ে রাস্তায় শোভাযাত্রা ক'রে চলেছিল।

আইন আমাদের কাছে এক, আর আইন তাদের কাছে এক। দেখুন আইনের কি রকম দু'-রকম ব্যবহার। আমরা এখানে আর এস পি-র ৩ জন সদস্য ১ বছর পরে এসেছি তাতে ওরা বলছেন যে, আমাদের সমস্ত অভিযোগ মিটে গিয়েছে। কিন্তু আমরা আপনাদের গায়ে হাত দিয়ে আপনাদের সন্তুষ্ট করতে আসি নি, আমরা এসেছি গ্রামবাংলার কথা, সাধারণ মানুষের কথা, গরিব মানুষের কথা এই হাউসের কাছে জানাতে। আমরা আপনাদের সাবধান ক'রে দিতে চাই যে, যদি এইভাবে সরকার চলে, এইভাবে যদি অত্যাচারের স্টিম রোলার পশ্চিমবাংলার জনসাধারণের উপর চলে, তা হ'লে আজ হয়ত মানুষ চুপ ক'রে থাকবে, কিন্তু একদিন তারা এর বিরুদ্ধে রুখে দাঁড়াবে এবং সেদিন হবে ভয়ঙ্কর। ইতিহাস কাউকে ক্ষমা করে না। আমরা দেখেছি, চিয়াং কাইশেক, হিটলার, মুসলিনী, আয়ুব খাঁন এবং ইয়াহিয়া খাঁনকে, তারা আজকে ইতিহাসের অতল গহ্বরে বিলিন হয়ে গিয়েছেন। আমি আবার তাই স্মরণ করিয়ে দিচ্ছি যে ইতিহাস কাউকে ক্ষমা করবে না। ইতিহাস তার আপন পথে শুধু চলবে। আপনি সিদ্ধার্থবাবু মনে করছেন যে, এইভাবে স্টিম রোলার চালিয়ে মানুষের সমস্ত গণতান্ত্রিক অধিকারকে স্তব্ধ ক'রে দেবেন, তা হ'লে একটা কথা আপনাকে ব'লে যাই, যেটা আমার কথা নয় কবির কথা, 'আসছে সেদিন ভয়ঙ্কর, অন্যরা সেদিন কেউ হবে পর—তারা হবে নিরুত্তর।' এই কথা ব'লে বিপ্লবী অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** Mr. Bhaduri, are you moving your amendment?

**Shri Timir Baran Bhaduri:** Yes Sir.

**Mr. Speaker:** Then the amendment is moved. I now call upon Shri Gangadhar Pramanik to speak.

[2-50—3 p.m.]

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে আমি বিরোধী দলের সদস্য এবং বিশেষ ক'রে আমাদের পি ডি এফ-এর যারা শরিক আছেন তাদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, এই সরকার দেশের দুর্দিনে তার মোকাবিলা করেছেন। আমাদের মাননীয় সদস্যরা নিজেরা এগিয়ে গিয়ে এই সব সমস্যার মোকাবিলা করেছেন এবং আমাদের সরকার এনতার টাকা দিয়েছেন। যে টাকা খরচ করার কথা ছিল তার অনেক বেশী টাকা খরচ হয়েছে। তবে যে সমস্ত প্রোগ্রাম আমাদের ছিল সেগুলি আমরা সমমত করতে পারি নি এটা ঠিক। কিন্তু আমাদের উদ্দেশ্য আছে যে, আমরা দেশের সাধারণ মানুষের ভাল করব। যে কথা ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার যখন গঠিত হয়েছিল তখন তারা

বলেছিলেন যে, দেশের লোকের ভাল করব। তবে ইতিহাস তার শিক্ষা দিয়েছে, ১৯৬৭/৬৯ সালে দু'-বার যুক্তফ্রন্ট গঠন হওয়ার পর দেশের লোকের কতটা ভালো হয়েছে তা নিয়ে এই বিধানসভায় বহু কথা হয়েছে, তা নিয়ে আমি আর কথা বলতে চাই না। আজকে কংগ্রেস কতটা ভাল করছে এবং কতটা ভাল করতে চায় তা রাজ্যপালের ভাষণের মধ্যেই আছে। কিন্তু আমার কথা যে, প্রোগ্রাম আছে সেগুলি করতে হবে। সোমনাথবাবু বা সি পি আই-এর অন্য বন্ধু যারা আছেন যারা অনেক মহৎ কথা বলেছেন—মহৎ আদর্শের কথা বলেছেন, ওরা চিরকালই ভাল ভাল কথা বলেন। কিন্তু একটা কথা অগ্রগতির সঙ্গে পশ্চাৎ গতিও আছে এবং সেই বোঝা নিয়ে আমাদের চলতে হবে।

আমি দু'-একটা কথা দিয়ে সদস্যদের দৃষ্টি আকর্ষণ করবো। আপনারা জানেন, জেলায় জেলায় যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে তাতে সি পি আই, আর এস পি, সি পি এম আছে এবং যুক্তফ্রন্ট সরকারের সময় সাধারণ মানুষ যাদের দেখার কেউ নেই তাদের দায়িত্ব নিয়েছিলেন। এখানে আমি ২।১টা ঘটনার কথা বলব। প্রত্যেক জেলায় যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে তারা আনক্লিন্ড জবস করার জন্য, পাকা বাড়ি করার জন্য সরকার থেকে ১৯৬৬ সালে টাকা দিয়ে-ছিলেন। আপনি শুনলে স্তম্ভিত হবেন এই টাকার শতকরা ৮০ ভাগ প্রত্যেকটা মিউনিসি-প্যালিটি খরচ করেছে অন্য খাতে। ১৯৬৭ সালে সোমনাথবাবু ছিলেন এল এস জি মিনিস্টার, ১৯৬৯ সালে ইউ এফ অন্য আর একজন মিনিস্টার ছিলেন। কিন্তু তারা এর কোন ব্যবস্থা করেন নি। আজকে যাঁরা বলেন, গরিব মানুষ যাদের কেউ নেই তাদের আমরা উপকার করবো এটাই হ'ল তাদের করার নমুনা। ১৯৬৭, ১৯৬৯ সালে এদের কোন ব্যবস্থা করা হ'ল না। তারপর ১৯৭০ সালে যখন শিডিউল কাস্ট ও শিডিউল ট্রাইব ডিপার্টমেন্ট জুডিসিয়াল সেক্রেটারীর কাছে ওপিনিয়ন চেয়ে পাঠিয়েছিলেন যে, এই সমস্ত মিউনিসিপালিটির বিরুদ্ধে কি স্টেপ নেওয়া যায়, কি পেনাল অ্যাকসান নেওয়া যায়, তখন তাঁরা বলেছিলেন দিস ইজ ডাইভারসান অফ ফান্ড অর্থাৎ ডাইভারসন অফ ফান্ডের জন্য কোন অ্যাকসান নেওয়া যায় না। প্রভিডেন্ট ফান্ডের স্কীম আছে। প্রভিডেন্ট ফান্ড না দিয়ে যদি কোন সংস্থা অন্য খাতে খরচ করেন, তা হ'লে তার জন্য বিল এবং অর্ডিন্যান্সের ব্যবস্থা আছে। কিন্তু এই সমস্ত লোকের জন্য কোন অর্ডিন্যান্সের ব্যবস্থা কেন হয় না? ১৯৬৬ সালে টাকা দেওয়া হয়েছিল, কিন্তু ১৯৬৭, ১৯৬৯ সাল গেছে তারা কিছু করে নি। অথচ আজ তাঁরা বড় গলায় বলেন যে, বুর্জোয়া নেতা এই সরকার চালাচ্ছেন। এ'রা কল্পনা করতে পারেন না যে, যা এই সরকার পারবে তা আর কোন সরকার পারবে না! আর একটা দিকে আমাদের সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে, একজন লেখাপড়া জানা ভদ্রলোক ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের একজনের কাছ থেকে সার্টিফিকেট নিয়ে নিজেকে নমঃশূদ্র বলে পরিচয় দিয়ে আই এ এস এ-র নমিনেসান নিয়েছিলেন। এ'রা এরকমভাবে সরকারী চাকরিতে নিজেদের লোক রিক্রুট ক'রে গেছেন। এটা এ'দের স্বভাব। এই প্রগতিশীল সরকার এর মোকাবিলা করার জন্য তৈরি। ভাদুড়ী মহাশয় একটু আগে বললেন বিনা বিচারে ১৪ জন চাকরি থেকে বরখাস্ত হয়েছিল। আমি বলবো ১৪ জন কেন এই সমস্ত অপরাধ যারা করে তাদের ঘাড় ধ'রে কেন বার করা হয় নি সেটা আমি জানতে চাই?

[3—3-30 p.m.]

এই সরকার গঠিত হয়েছে অন্যায়-অবিচার যেসমস্ত হয়েছে তার বিচার করবার জন্য। দেশকে প্রগতির পথে নিয়ে যেতে হ'লে এই সমস্ত জিনিস আগে ভাল ক'রে করা দরকার, তবেই সরকার কাজ করতে পারবেন। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই ভদ্রলোক যিনি একজন এস ডি ও হয়ে আছেন কোন একটা সদরে তাঁর সম্পর্কে এনকোয়ারী হয়েছে, সেন্ট্রাল গভর্নমেন্ট অর্ডার দিয়েছেন তাঁকে সাসপেন্ড করার জন্য অথচ অত্যন্ত আশ্চর্যের কথা এই যে, সিভিলিয়ান গ্রুপ যাকে মাননীয় সদস্যরা বুর্জোয়া বলেন, এই যে উপরতলার সরকারী কর্মচারী তাঁরা সেই ফাইল চেপে রেখে দিয়েছেন। আজকে এখানে মুখ্যমন্ত্রী মহাশয় নেই, কিন্ত স্বরাষ্ট্র দপ্তরের আর একজন মন্ত্রী আছেন, আমি তাঁর দৃষ্টি আকর্ষণ ক'রে বলতে চাই এই সম্পর্কে ফাইল

উদ্ঘাটন করার ব্যবস্থা করুন। এটা জেনে রাখা দরকার আজকে যে পথে চলেছি সেই পথে দেশকে নিয়ে যেতে হ'লে এই যে সরকারী কর্মচারীদের মনোবৃত্তি সেদিকে নজর দেওয়ার প্রয়োজন আছে। চিরকাল দেখে আসছি মাননীয় মন্ত্রিমহাশয়রা সরকারী কর্মচারীরা ফাইলে যে রিপোর্ট দেয় সেটা দেখে নানা রকম অ্যাকসান নিয়ে থাকেন। আমি সাবধান ক'রে দিতে চাই, সরকারী কর্মচারীরা যেসমস্ত রিপোর্ট দেন সেগুলি ভেরিফাই করে তাঁরা যেন মন্তব্য রাখেন এবং সেই ভাবে বিচারের ব্যবস্থা করেন। স্যার, আমি বিশ্বাস করি, আজকে এই সরকার যে প্রোগ্রাম নিয়েছেন সেটা তাঁরা করতে পারবেন। শিডিউলড কাস্টস অ্যান্ড ট্রাইবস সম্পর্কে যে প্রোগ্রাম নিয়েছেন সেটা এই সরকার করতে পারবেন ব'লে আমি বিশ্বাস রাখি। কারণ প্রথম পদক্ষেপে তাঁরা একটা কমিটি এখানে ক'রে দিয়েছেন এবং সেই কমিটি কাজ করছেন। আর আমাদের প্রাইম মিনিস্টার, শি মিনস বিজনেস, যদি কারোর মনে হয়ে থাকে আজ আমি মন্ত্রিসভায় আছি আমার কাজ শেষ হয়ে গেছে, কিন্তু তা নয়, এই ভদ্রমহিলার এক মুহূর্ত সময় লাগবে তাঁকে সেই গদি থেকে সরিয়ে দেওয়ার। কাজেই আমাদের যাঁরা মন্ত্রী আছেন আগামী দিনে যে সমাজতন্ত্র প্রতিষ্ঠার কথা বলা হচ্ছে সেই সমাজতন্ত্র তাঁরা প্রতিষ্ঠা করবেন। আজকে আনক্লিন ওয়ার্কস যাঁরা করেন এই আনক্লিন ওয়ার্কসের জন্য কোন কর্মাপিটিসান নেই, সেখানে পার্সেন্টেজের কোন কথা উঠে না, ১৫ পার্সেন্ট এমন কথা উঠে না, এখানে ৮৫ পার্সেন্ট লোক আসে না কমপিট করতে। আজকে যারা অচ্ছ্যুৎ হয়ে আছে, আনক্লিন ওয়ার্কস যাঁরা করেন তাঁরা যদি না থাকে, তা হ'লে আজকে জঞ্জাল আবর্জনায় দেশ শহর ভর্তি হয়ে যাবে, নানা রোগের আবির্ভাব হবে। সেজন্য মন্ত্রিমন্ডলীর কাছে এই প্রস্তাব রাখতে চাই, এই আনক্লিন ওয়ার্কস যাঁরা করেন তাঁদের ক্লাস ৩ অফিসার হিসাবে বিবেচনা ক'রে সেইভাবে বেতন ধার্য করার যেন ব্যবস্থা করা হয়। এই কথা ব'লে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাচ্ছি।

(At this stage the House was adjourned for twenty minutes.)

(After Adjournment)

[3-30—3-40 p.m.]

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণ ভালভাবে লক্ষ্য ক'রে দেখলাম যে, রাজ্যপাল তাঁর ভাষণে সরকারী নীতি প্রকাশ করতে গিয়ে পশ্চিমবাংলায় গত এক বছরে কি কি কাজ করা হয়েছে তার একটা ফিরিস্তি দাখিল করেছেন। নিশ্চয়ই এই এক বছরের মধ্যে যে সমস্ত কাজ হয়েছে সেই সমস্ত কাজ আমরা সমর্থন করি এবং বাংলাদেশের উন্নতির দিক থেকে সেই সমস্ত কাজের যথেষ্ট প্রয়োজনীয়তা রয়েছে। এই সমস্ত ক্যাটালগ দিতে গিয়ে তিনি একটা একটা বিষয়ের দিকে খুব যথার্থভাবে উল্লেখ করেছেন এবং সেটা হচ্ছে পশ্চিমবাংলার নানা রকম সমস্যা এবং জটিল সমস্যা দেখা দিয়েছে। এই জটিল সমস্যা এবং নানা ধরনের সমস্যার কথা উল্লেখ ক'রে তিনি কিন্তু একথা বলেন নি যে, কেন এই সমস্যা এবং তার জন্য দায়ী কে? শুধু তাই নয়, কিভাবে এই জটিল সমস্যার হাত থেকে বাংলাদেশ বাঁচতে পারে সেই বিষয়ও রাজ্যপাল কিন্তু নীরব। তারপর আগামী দিনে আমাদের সরকারী কাজের দিক থেকে তার গতি কোন দিকে যাবে তারও কোন সুস্পষ্ট ইঙ্গিত রাজ্যপালের ভাষণে নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে রিয়্যালি একটা সমস্যাসঙ্কুল প্রদেশ। আমাদের এই পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে বৃটিশ, আমেরিকান মূলধনের একটি ঘাঁটি এবং আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতিদেরও একটি ঘাঁটি। কাজেই আমাদের এই নানা সমস্যা জর্জরিত প্রদেশ বাংলাদেশ থেকে যদি এই একচেটিয়া পুঁজিপতি এবং সামন্তবাদীদের শেষ করতে না পারি, তা হ'লে আমাদের রক্ষা নেই। রাজ্যপাল তাঁর ভাষণে অনেক কথার ইঙ্গিত দিয়েছেন কিন্ত তার সংগে পশ্চিমবাংলায় এই যে সমস্যা রয়েছে তা থেকে উত্তীর্ণ হবার যে সম্ভাবনা দেখা দিয়েছে জনসাধারণের সহযোগিতা নিয়ে তার উল্লেখ কিন্ত রাজ্যপাল তাঁর ভাষণে করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলায় এই যে সমস্যা তার জন্য দায়ী কে? এর জন্য দায়ী হচ্ছে একটা পথে যেভাবে দেশ চলেছে তাকে অন্যদিকে প্রবাহিত করতে না পারলে এই সমস্যার সমাধান সম্ভব নয়। সারা ভারতবর্ষ চলেছে

একটা ধনতান্ত্রিক পথে এবং তার জন্যই সমস্যার সৃষ্টি হচ্ছে। কাজেই এর বিরুদ্ধে লড়াই করা ছাড়া এই সমস্ত সমস্যার সমাধান হতে পারে না। আমরা যদি সারা পৃথিবীর দিকে লক্ষ্য করি, তা হ'লে দেখব, সারা পৃথিবীতে সাম্রাজ্যবাদী ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। সারা পৃথিবীর দিকে তাকালে আজ দেখা যাবে ধনতন্ত্র নানা সমস্যার সংকটে জর্জরিত এবং এটাও লক্ষ্য করছি, আমেরিকার মত সাম্রাজ্যবাদী দেশ ভিয়েৎনামের যুদ্ধে পরাজিত হবার পর সেখানে শান্তি চুক্তি করেছে। আমরা লক্ষ্য করছি সমস্ত সাম্রাজ্যবাদী দেশে একটা সংকট সৃষ্টি হয়েছে এবং ধনতান্ত্রিক দেশেও সংকট দেখা দিয়েছে। আমেরিকার মত সাম্রাজ্যবাদী দেশ তার ডলারের মূল্য কমাতে বাধ্য হচ্ছে। এই সমস্ত সংকট যখন সেখানে চলছে তখন আমাদের দেশে ধনতান্ত্রিক নীতি অনুসরণ করলে আমাদের সমস্যার সমাধান করা যাবে না। আমি মনে করি, এই সমস্ত সুস্পষ্ট বক্তব্য রাজ্যপালের ভাষণে বা তথাকথিত সরকারী ভাষণে থাকা উচিত ছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি লক্ষ্য করে দেখেছি আমাদের এই পশ্চিমবাংলায় শুধু নয়, ভারতবর্ষকে কেন্দ্র ক'রে কিভাবে কার্যকলাপ চলেছে আমাদের অগ্রগতিকে রোধ করবার জন্য। সাম্রাজ্যবাদী শক্তি পূর্ববাংলার স্বাধীনতা লড়াই যেভাবে তারা ভারতের বিরুদ্ধে সপ্তম নৌবহর পাঠিয়েছিল, ভারতবর্ষকে দমিয়ে দেবার চেষ্টা করেছিল তার বিরুদ্ধে ভারত সঠিকভাবে লড়াই করেছে। তারপরে ভারতবর্ষের ভেতরে সি আই এ-র কার্যকলাপ এবং স্বতন্ত্র পার্টি এবং জনসংঘ এবং অন্যান্য যে সমস্ত দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল দল মিলে গ্রান্ড অ্যালাইয়েন্সের ভেতর দিয়ে নূতন ধরনের শক্তি সমাবেশ ঘটাচ্ছে তার থেকে আজকে আমাদের হুঁশিয়ার থাকা উচিত। আজকে ভারতবর্ষের বিরুদ্ধে এবং পশ্চিমবাংলার বিরুদ্ধে যেভাবে শক্তি সমাবেশ ঘটছে, প্রতিক্রিয়াশীল শক্তি এবং দক্ষিণপন্থী একদিকে এবং বামপন্থী এবং যারা ডিসরাপটার সি পি এম দল মিলে আজকে যারা ভারতবর্ষে নূতন ধরনের আক্রমণের জন্য নূতন ধরনের জোট সৃষ্টি করছেন তাদের বিরুদ্ধে আমাদের স্টেপ নেওয়া দরকার। আজকে পশ্চিমবাংলা-সরকারের সামনে যে সমস্ত সমস্যা দেখা দিয়েছে, যে সমস্ত বিদেশী তেল কোম্পানিগুলি আছে তারা কিভাবে ভারতবর্ষ এবং বাংলাদেশকে লুঠ করছে এবং এর মাধ্যমে কিভাবে সমস্যা সৃষ্টি করছে তা আমাদের জানা আছে। আমাদের ইতিমধ্যেই খাদ্য সংকট দেখা দিয়েছে, তাকে অবলম্বন ক'রে আবার আমেরিকা চেষ্টা করছে পি এল ৪৮০ আনার জন্য যাতে তাদের উপর আমাদের প্রত্যাশা করতে হয় এবং আমরা লক্ষ্য ক'রে দেখেছি, আমাদের সরকারের তরফ থেকে সেই গম পাবার জন্য ইতিমধ্যে চেষ্টা চলেছে। মাননীয় স্পীকার মহাশয়, এইভাবে আমেরিকান সাম্রাজ্য-বাদ এবং অন্যান্য সাম্রাজ্যবাদী শক্তি এবং একচেটিয়া পুঁজিবাদী শক্তি পশ্চিমবাংলা এবং ভারতের অর্থনীতির উপরে কব্জা করছে। তার বিরুদ্ধে লড়াই করবার কোন ইঙ্গিত বা লড়াই করবার কোন দাবি আমরা রাজ্যপালের ভাষণে পাই নি। আরো লক্ষ্য করছি, একচেটিয়া পুঁজিবাদীদের বিরুদ্ধে সতর্কবাণী উচ্চারিত হওয়া সত্ত্বেও ৭৫টি পরিবার কিভাবে আমাদের অর্থনীতিকে কব্জা করেছে—প্রায় দশ আনার উপর পশ্চিমবঙ্গে তারা আধিপত্য বিস্তার করেছে। তার বিরুদ্ধে আক্রমণের ইঙ্গিত আমরা রাজ্যপালের ভাষণে সুস্পষ্টভাবে দেখতে পাই নি। আমাদের রাজ্যপাল বলেছেন, আমাদের জনসাধারণের সহযোগিতা আছে এই গভর্নমেন্টের পেছনে, সেই দিক থেকে এই গভর্নমেন্ট অনেক কাজ করেছেন এই গভর্নমেন্টের পেছনে জনসাধারণের সহযোগিতা আছে, কিন্তু ভুলে গেলে চলবে না যে, ১৯৭২ সালে যে সমর্থন ছিল সেই সমর্থন কমতে আরম্ভ করেছে। যে সমর্থন আছে সেই সমর্থনের উপর দাঁড়িয়ে আমাদের এগুতে হবে, কিন্তু এই কথা ভুলে গেলে চলবে না আমাদের সেই সমর্থন আগের তুলনায় কমতে আরম্ভ করেছে। এই যে কমতে আরম্ভ করেছে তার অ্যানালিটিক্যাল রিভিউ রাজ্যপালের ভাষণে নাই যার মধ্য দিয়ে পরিষ্কার হ'য়ে উঠত আমাদের আগামী দিনের কর্মসূচি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন আমাদের পশ্চিমবাংলায় জনসাধারণের মনোভাব কি ধরনের বামপন্থী এবং পশ্চিমবাংলার জনসাধারণ অত্যন্ত সচেতন, তারা বারে বারে সুনির্দিষ্টভাবে বিভিন্ন বিষয়ে মতামত দিয়েছেন কিন্তু এই কথা ভুলে গেলে চলবে না ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল এই পাঁচ বছরের মধ্যে পশ্চিমবাংলার জনসাধারণ সচেতন দৃষ্টিভঙ্গির মধ্যে অনেক ধরনের রায় তারা

দিয়েছেন। এই পাঁচ বছরে আমরা দেখেছি ৯ ধরনের মন্ত্রিসভা, ৯ ধরনের সরকার, নয় ধরনের অ্যাডমিনিস্ট্রেসন পশ্চিমবাংলায় হয়েছে ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত।

ভাল ভাল বক্তৃতা করা হচ্ছে, আজকে প্রতিশ্রুতি দেওয়া হউক, এমন কথা বলা হউক যে, আমাদের দেশের একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে সুনির্দিষ্টভাবে ব্যবস্থা নিতে রাজী আছেন কিনা। আজকে এই প্রশ্নের জবাব জনসাধারণের কাছে পরিষ্কারভাবে দিতে হবে। দেশের মেহনতি মানুষ আজকে এই জবাব সুস্পষ্টভাবে চায় যে, যে ব্যবস্থা জোতদার-জমিদারদের জন্য হয়েছে সেটা উলটপালট করা যাবে কিনা। একথা জনসাধারণকে বুঝিয়ে দিতে হবে, আমাদের এখানে এখন পর্যন্ত যে অবস্থা যে সমস্ত একচেটিয়া পুঁজিপতিগোষ্ঠী আছে, তাদের বিরুদ্ধে সুনির্দিষ্ট স্টেপ নেওয়া যাবে কিনা। মাননীয় স্পীকার মহাশয়, এর উপরই আমাদের সংশোধন-গুলি দিয়েছিলাম। সংশোধনগুলি দেখলে আপনি দেখবেন এটাই বলবার চেষ্টা করেছি আমাদের রাজ্যপালের ভাষণ প্রসঙ্গে যে, পশ্চিমবাংলার খাদ্য পরিস্থিতির মোকাবিলা করতে গিয়ে কি স্টেপ নেওয়া দরকার ছিল। সে ধরনের সুস্পষ্ট নির্দেশ আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আমরা লক্ষ্য ক'রে দেখলাম যে, গতবারে মাননীয় খাদ্যমন্ত্রী কাশীকান্তবাবু বলেছিলেন নানাভাবে স্টেট ট্রেডিং-এর দিকে যাবেন, এখানে ফুড কর্পোরেশন তৈরি করবেন। কিন্তু এবারে আমরা লক্ষ্য ক'রে দেখলাম যে, তিনি বিধানসভায় আলোচনা না ক'রেই খাদ্যনীতি ঘোষণা করেছেন। এটা আমরা লক্ষ্য করেছি যে, এই যে খাদ্যনীতি সেটা পশ্চিমবাংলার পক্ষে একটা মারাত্মক নীতি হবে। এই নীতির মূল কথা হ'ল, হোলসেল ট্রেড ইন ফুড গ্রেইন্স হবে না, তার মূলকথা হ'ল স্টেট ফুড কর্পোরেশন এখন ঝুলে রইল, তার মূলকথা হ'ল আমাদের দেশের খাদ্যের ব্যাপারে, আমরা যে জায়গায় ছিলাম, সেই জায়গায়ই থেকে গেলাম। স্পীকার মহাশয়, আপনি লক্ষ্য ক'রে দেখবেন এবারে প্রকিউরমেন্ট ভাল হয় নি, সরকার নিজেও স্বীকার করেছেন প্রকিওরমেন্ট হয় নি? কেন হয় নি? কারা বাধা দিয়েছে? কারা এই প্রকিওরমেন্টের বিরোধী? এবং এটাও আমরা জানি অনেক মাননীয় সদস্য বলেছেন যে ইউ এফ আমলে চালের দাম পাঁচ টাকা হয়েছিল। আমরা বলেছিলাম কারা করেছিল। কাদের হাতে এটা হয়? ব্ল্যাক মার্কেটিয়াররাই এই প্রকিওরমেন্টে বাধা দিয়ে সংকট সৃষ্টি করে। পশ্চিমবাংলার খাদ্য সংকটের মোকাবিলা করার জন্য তাদের গায়ে হাত না দিয়ে কি ক'রে লক্ষ কোটি মানুষের অনাহারক্লিষ্ট মানুষের দুঃখ মোচন করবেন? আজকে এই যে হোলসেল ট্রেড ইন ফুডগ্রেইন্স এটা সারা পশ্চিমবাংলার মানুষই স্থির করেছে, এটা নিখিল ভারত কংগ্রেস কমিটির সিদ্ধান্ত, ওয়ার্কিং কমিটির সিদ্ধান্ত, এমনকি পশ্চিমবাংলার কংগ্রেসের যে সভাপতি যিনি এই আইনসভার একজন সভ্য, তিনি পর্যন্ত বলেছেন, আমাদের পশ্চিমবাংলার ডেফিসিট প্রভিন্সের জন্যই হোলসেল ট্রেড ইন ফুডগ্রেইন্স দরকার। কিন্তু আমাদের পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রী, আমি শুনেছি, তিনি বলছেন, হোলসেল ট্রেড ইন ফুড গ্রেইন্স করলে ক্ষতি হবে, সংকট দেখা দেবে, তাঁকে একথা কে বুঝিয়েছে? তিনি কার কাছে শুনেছেন? আমাদের দেশের জোতদার, জমিদার হোর্ডার, ব্ল্যাকমার্কেটিয়ার, রাইসমিল ওনার, একচেটিয়া পুঁজিপতি, কালবাজারী, অসাধু ব্যবসায়ী, যারা লুটপাট ক'রে সমস্ত গ্রামাঞ্চলে হোর্ড ক'রে এই ধরনের সংকট সৃষ্টি করে, তারাই বুঝিয়েছে। আমাদের সরকারের সেই দৃঢ়তা কোথায়? এই জিনিস ভাঙ্গবার আহ্বান কোথায়? রাজ্যপালের ভাষণে আমরা সেই আহ্বান আশা করেছিলাম। নূতন খাদ্যনীতি নিতে গিয়ে যদি বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া না হয়, উপযুক্ত ধরনের স্টেপ যদি না নেওয়া হয়, তা হ'লে বাংলাদেশে চরম সংকট দেখা দেবে।

[3-40—3-50 p.m.]

মাননীয় মুখ্যমন্ত্রীও বারে বারে বলেছেন, খাদ্য-সংকটের কথা নিয়ে বহুল প্রচারে লোকে প্যানিকী হয়ে যাবে। সত্যি কথা, সত্যি ক'রে বলা দরকার। আমরা যদি সত্যি কথা সত্যি ক'রে লোকের কাছে না বলি, তা হ'লে আমাদের কর্তব্যে ত্রুটি হবে। দেশের খাদ্য সংকটের মোকাবিলা করতে হ'লে পুরানো নীতিতে চলবে না, যে নীতি হচ্ছে জমিদার, জোতদার, ব্ল্যাকমার্কেটিয়ারদের নীতি। আমি আমার অ্যামেন্ডমেন্ট-এর মধ্যে পরিষ্কার বলেছি, রাজ্যপালের ভাষণে এই নীতির সুস্পষ্ট দিক উত্থাপিত হয় নাই। এই নীতি সম্পর্কে সরকারের চিন্তা করা দরকার।

দ্বিতীয় কথা হ'ল, ভূমিসংস্কার চলছে। উদ্ধারপ্রাপ্ত জমি বিলির ব্যাপারে যে কমিটি করা য়েছে, সেই কমিটির সুপারিশগুলি কার্যকর করবার ব্যাপারে আমলাতন্ত্র নানাভাবে বাধা দচ্ছেন। নূতনভাবে যে ভূমিসংস্কার আইন আনার কথা ছিল, সেটা এখন শিকেয় তোলা রইল। ারা পশ্চিমবাংলায় যে সেটেলমেন্ট একই সঙ্গে হবার কথা ছিল, তার পরিবর্তে এখন বেছে বেছে য়েকটা ছোট ছোট জেলায় এই সেটেলমেন্টের কাজ আরম্ভ হয়েছে। কেন একই সঙ্গে সমস্ত জলায় জরিপের কাজ হবে না? বাধা কোথায়? মেদিনীপুর যেটা একটি বড় জেলা—যেখানে ষকদের সঙ্গে জমিদার-জোতদারদের প্রায় সংগ্রাম চলেছে লাঠালাঠি চলেছে, পুলিসী জুলুম লেছে, সেই মেদিনীপুর জেলায় জরিপের কাজ হবে না। আর ২৪-পরগনা জেলায়ও জরিপ বে না এখন, যেখানে মেছোঘেরীর কথা হয়েছে, সারপ্লাস ল্যান্ড-এর কথা হয়েছে, এই খবরের গজে দেখেছেন, এই আইন সভায় অভিযোগ তোলা হয়েছিল, গোপাল গুই একজন জোতদার, নেক জমির মালিক যিনি বহু জমি বেখে দিয়েছে তার রেকর্ড সম্বন্ধে তদন্ত হোক। সেখানে শবনাথ মুখার্জী, ও অরুণ মৈত্রের মিলিত কমিশন হ'ল, তার রায়ও বেরিয়েছে। তাতে ানা গেছে কিভাবে বড় বড় জোতদার ও জমিদাররা জমি চুরি ক'রে রেখে দিয়েছে, কিভাবে মি থেকে বর্গাদারদের উচ্ছেদ করা হয়েছে, কিভাবে ধানের জমিতে লোনা জল ঢুকিয়ে দিয়ে াছো ঘেরিতে পরিণত করা হয়েছে। সেই সব জায়গা জরিপ ক'রে সঠিক সিদ্ধান্তে আসা রকার, সেখানে সেটেলমেন্ট ক'রে জমির রেকর্ড ঠিক করা দরকার। বড় বড় জেলায় যেখানে ষক সমস্যা রয়েছে, সেই সমস্ত জেলা এই জরিপের আওতা থেকে বাদ দেওয়া হয়েছে। তাঁরা রেছেন, দার্জিলিং ও বাঁকুড়ার মত ছোট ছোট জেলা। আমরা বলেছিলাম, একই সঙ্গে সমগ্র শ্চিমবঙ্গে এই সেটেলমেন্ট করা হোক। সরকারী কর্মচারীরাও বলেছিলেন একসঙ্গে সর্বত্র রা হোক। তা করতে বাধা কোথায়? অনাহারক্লিষ্ট লোকের জন্য ২৮ কোটি টাকা কেন, এই সটেলমেন্টের জন্য আমরা খরচ করতে পারবো না? কেন একই সঙ্গে সারা পশ্চিমবঙ্গে সটেলমেন্ট করা হবে না? এই দাবি রাজ্যপালের ভাষণের মধ্যে ফুটে ওঠে নি। ভূমিসংস্কারকে নগলেক্ট করা হয়েছে। ভূমিসংস্কারের কাজকে নেগলেক্ট না করলে, বিলম্বিত করলে গরিবী টাও সহজ হবে, আন-এমপ্লয়মেন্ট সমস্যারও সমাধান হবে। জোতদার-জমিদার ও সামন্ত থাকে জিইয়ে না রেখে চূড়ান্তভাবে নিঃশেষ ক'রে দিলে পরে আমাদের দেশের অগ্রগতি রান্বিত করা যাবে ব'লে আমরা মনে করি।

আজকে যদি গ্রামাঞ্চলে ও শহরাঞ্চলে নতুন ধরনের অর্থনীতি তৈরি করতে হয়, তা হ'লে কদিকে একচেটিয়া পুঁজিপতিদের খর্ব করতে হবে, সামন্ত প্রথাকে ধ্বংস করতে হবে, আর ন্য দিকে যারা টিলার্স অব দি সয়েল তাদের জমির মালিকানা দিতে হবে।

ল্যান্ড রিফর্মস সম্পর্কে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বিভিন্ন সময়ে যে কমিশন গঠন রা হয়েছে, তাঁদের কোন সুপারিশেই পশ্চিমবঙ্গে কার্যকর করা হয় নাই। এইভাবে ল্যান্ড রফর্মস ব্যাপারে চলছে। এই সংবিধানের মধ্যে থেকে ও কেরালা সরকার যার মুখ্যমন্ত্রীত্বে য়েছে কমুনিষ্ট পার্টি, সেই কংগ্রেস ও কমুনিষ্ট পার্টি একসঙ্গে মিলে যেখানে শাসন চালাচ্ছেন সখানে তাঁরা ভূমিসংস্কার করে ভূমিহীন কৃষকদের ভূমি দিয়েছেন, গৃহহীনদের হাজার হাজার র করে দিয়েছেন, বেকারের কর্মসংস্থান করতে পেরেছেন। কেরালা আমাদের কাছে দৃষ্টান্ত থাপন করলো। আর আমরা কেন কৃষকদের সার্বিক উন্নতির জন্য তেমন একটা আইন আনতে ারি না?

যদি সরকার ইচ্ছা করেন, তা হ'লে সরকার একটা নীতি করুন। তা হ'লে গ্রামাঞ্চলে যে সমস্ত ক্তি আছে তা নিঃশেষ হতে পারে না যদি নাকি আমরা কৃষকের পাশে দাঁড়াতে পারি যা নাকি করলে সম্ভব হয়েছে। স্যার, আপনি জানেন সেখানে ল্যান্ড কমিটি হয়েছে যার হাতে স্টেটুটারি াওয়ার দেওয়া হয়েছে তার মাধ্যমে জমি বিলি ক'রে তাই নয় যারা এতে বাধা দেয় তাদের ড আই আর-এ অ্যারেস্ট করা হয়। স্যার, আমি দু'-একটা বিষয় বলবো শিল্প ক্ষেত্রে ভীষণ ভুল ধারণা চালু করা হয় এবং সেটা একচেটিয়া পুঁজিপতির পক্ষে যায়। এখানে বলা হয় যে

একচেটিয়া পুঁজিপতি না হ'লে আমাদের দেশে শিল্প প্রতিষ্ঠা হবে না, নূতন কলকারখানা সৃষ্টি হবে না। আমি রিজার্ভ ব্যাঙ্ক-এর বুলেটিনের তথ্য দেখাব ফেব্রুয়ারি, ১৯৭২, তাতে দেখবেন, কিভাবে একচেটিয়া পুঁজিপতিগোষ্ঠী মুনফার পাহাড় করছে। এবং তারা সম্পদ লগ্নি করছে। এখানে বলা হচ্ছে সারা ভারতবর্ষে

retained profit and profit after tax have gone up by 85 per cent. and 60 per cent. respectively, while the share of salaries, wages and bonus have declined by 1 per cent. The rate of growth of assets has fallen sharply from 9.7 per cent. to 2.6 per cent. in 1965-66 to 1970-71

একটা ভুল তথ্য বরাবর পরিবেশন করা হয় যে, শ্রমিকদের মাহিনা বোনাস ইত্যাদির জন্য শিল্পে যে বিকাশ সেই বিকাশের বাধা সৃষ্টি হচ্ছে। কাজেই যদি একচেটিয়া পুঁজিপতি ছেড়ে দেওয়া হয়, তা হ'লে শিল্পবিকাশ হবে, ভুল কথা ধনতান্ত্রিক পথে যে সংকট দেখা দিয়েছে তাতে এ জিনিস ক'রে হবে না, সেই জন্য নূতন পথে যাত্রা করতে হবে। একচেটিয়া পুঁজিবাদিতে শিল্প-বিকাশ হবে না। পশ্চিমবাংলায় কোল ন্যাসানালাইসড্ করা হয়েছে যে ভাবে ঠিক তেমনি চা-বাগিচা, চটকল ইত্যাদি তাড়াতাড়ি সরকারের হাতে আনা দরকার এবং সেখানে শ্রমিকদের পরিচালনার দায়িত্ব দেওয়া দরকার। অনেকে বলেন গুড ম্যানেজার—গুড মনোপলিস্ট, কিন্তু তা ঠিক নয়। তারা শ্রমিকদের শোষণ ক'রেই মুনাফার পাহাড় করে। আর একটা কথা বলবো, মনোপলিকে বাঁচিয়ে রেখে ছোট মাজারি শিল্প, কুটির শিল্প বাড়তে পারে না। যদি আমরা মনোপলিস্ট নিঃশেষ করতে না পারি, তা হ'লে আমাদের দেশের যে দুর্দশার চিত্র তা ফুটে উঠবে। রাজ্যপাল তাঁর ভাষণে যা বলেছেন আমি এই কথা বলে আমার যে অ্যামেন্ডমেন্ট মুভ করছি।

**শ্রীনরেশচন্দ্র চাকিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন ক'রে দু-চারটে কথা বলতে চাই। আমি প্রথমে বলতে গিয়েই আমার আর এস পি বন্ধুদের স্বাগত জানাই, কারণ লেটে হ'লেও তারা বুঝতে শিখেছেন, কারণ না এলে যারা ভোট দিয়েছেন তাদের প্রতি বিশ্বাসঘাতকতা করা হয়। লেটে হ'লেও এটা বুঝতে শিখেছেন, এজন্য তাঁদের আমি ধন্যবাদ জানাই। কিন্তু আমি আর এস পি-কে রেভোলিউসানারি পার্টি না বলে সুবিধাবাদী পার্টি বলি, কারণ তাঁদের যখন যে দিকে সুবিধা হয় তখন তারা সেদিকে টানেন। এবার আমি আমার মোর্চাতো ভায়েদের কথা কিছু বলতে চাই, কারণ মোর্চাতো ভায়েদের সম্পর্কে বিতর্ক সৃষ্টি হয়েছে। তারা আমাদের প্রিয় নেতা সিদ্ধার্থশঙ্কর রায়কে বেপরোয়াভাবে বুর্জোয়া নেতা বানাবার চেষ্টা করেছেন। আমরা যেন ভুলে না যাই যে, সিদ্ধার্থশঙ্কর রায় যে দলের নেতা সেই দলের মহান্ নেত্রী ইন্দিরা গন্ধী যিনি সারা এশিয়ার মুক্তিকামী মানুষের নেতা এবং তার জন্যই আমরা ভোটে জিতে এখানে এসেছি এবং সেই দলের নেতা হচ্ছেন শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়।

[3-50 4 p.m.]

আমি আমার বন্ধুদের আরও স্মরণ করিয়ে দিতে চাই সেটা হচ্ছে একটা কথা সোমনাথবাবু বলেছেন, সিদ্ধার্থবাবু যেন তাঁর দাদামশাইয়ের পরিচয়ে পরিচিত না হয়ে নিজের পরিচয়ে পরিচিত হবার চেষ্টা করেন। বন্ধুদের বলি একটা কথা তাঁরা তো রাশিয়ার পরিচয়ে পরিচিত হবার জন্য ব্যগ্র। তবে সিদ্ধার্থবাবুর দাদামশায়ের পরিচয়ে পরিচিত হওয়ার জন্য তাদের রাগের কারণ কি এই যে, সিদ্ধার্থবাবুর দাদামশাইয়ের মতো তাঁদের কোন নামকরা দাদামশাই নেই। তাঁদের হিংসার কারণ যদি তাই হয়ে থাকে তা হ'লে অন্য কথা। যাই হোক, আমরা মনে করি না এখনই আমাদের মোরচা ভেঙ্গে দেবার প্রয়োজন আছে। দেশ ও দশের কল্যাণের জন্য মোরচা আরও অটুট থাকার প্রয়োজন আছে ব'লে মনে করি। এই প্রসঙ্গে কয়েকটি কথা বলতে চাই। যদিও এই সরকার গত এক বছরে কৃতিত্বের সঙ্গে অনেক কাজ করেছেন, কিন্তু রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা মনে হচ্ছে যেন কোন একটা ইস্কুলের বাৎসরিক উৎসব হচ্ছে অথবা কোন একটা সংগঠনের একটা বাৎসরিক উৎসব হচ্ছে। তিনি যেন একটা কার্য-বিবরণী হু হু ক'রে পড়ে গেলেন এবং কার্যবিবরণী পাঠ করার মতোই একটা বিবরণ পাঠ

করেছেন। রাজ্যপালের ভাষণে ভবিষ্যতের কোন ইঙ্গিত নেই, যে ইঙ্গিত দ্বারা গ্রামবাংলার অর্থনীতিকে দৃঢ় ভিত্তিতে দাঁড় করানো যায় এবং গরিবী হঠানো যায়। এই রকম কোন একটা সমাধান বা একটা পথের কথা বলা নেই। এখানে একটা কথা বলতে চাই, অনেক কাজ হয়েছে ঠিকই, কিন্তু আরও অনেক কাজ হওয়া উচিত ছিল যা আমরা করি নি। এটা পরিস্কারভাবে বলতে চাই। গত এক বছর আগে আমরা যখন এই বিধানসভায় এসেছিলাম তখন দেখেছিলাম সিদ্ধার্থ রায়ের নেতৃত্ব একটা উন্মাদনার সৃষ্টি করেছিল। তখন পশ্চিমবাংলার মানুষের মনে যে আশার আলো দেখা দিয়েছিল সেটা স্তিমিত হয়ে যাচ্ছে। সেই সময় যে নূতন উন্মাদনায় অফিসে অফিসে কাজ আরম্ভ হয়েছিল সেটা কমে যাচ্ছে। আমি মন্ত্রিসভাকে অনুরোধ করবো, আপনারা সতর্ক হন, সজাগ হন, প্রতিক্রিয়াশীলরা প্রগতিশীল কাজে বাধার সৃষ্টি করছে। যদি তাদের সম্পর্কে সতর্ক না হই, তা হ'লে ১৯৬৭ ও ১৯৬৯ সালের মতো দিন ঘুরে ঘুরে আসবে এবং তিমিরবাবুদের খুনের রাজত্ব কায়েম হবে। আমি গত এক বছরে দেখেছি বিভিন্ন মন্ত্রী এমনকি মুখ্যমন্ত্রীর বিবৃতিতে একটা ভ্রান্ত ধারণার সৃষ্টি হয়েছে। বেকার যুবকরা মনে করছে যে, চাকরি দিয়ে তাদের বেকারসমস্যার সমাধান হবে। এই ভ্রান্ত ধারণার এখনই নিরসন হওয়া দরকার। এটা পরিস্কারভাবে বলা দরকার যে, চাকরি দিয়ে পশ্চিমবঙ্গের এই ভয়াবহ বেকার-সমস্যার সমাধান করা সম্ভব নয়। হরিয়ানা, পাঞ্জাব, আমেরিকা, রাশিয়ার দৃষ্টান্ত অনুসরণ ক'রে যেখানে যে যুবককে সম্ভব লাগিয়ে দিয়ে আমাদের এগোতে হবে। অনেক মন্ত্রী অনেক বিবৃতির মাধ্যমে অনেক প্রতিশ্রুতি দিয়েছেন। অনেক কাজ করেছেন ঠিকই, কিন্তু একটা কথা ঠিক যে, যে পরিমাণ প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই পরিমাণ কাজ হয় নি। আমরা দেখেছি আগেকার কংগ্রেস সরকার জনসাধারণকে যা প্রতিশ্রুতি দিতো তা করতো না, যুক্তফ্রন্ট আসার সময় জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়েছিলো তা করে নি। তাই সজাগ জনগণ, গণতান্ত্রিক জনগণ তাদের ছুঁড়ে ফেলে দিয়েছে আস্তাকুঁড়ে। আজকে এই সরকারকে একটা অনুরোধ করবো, আপনারা এমন প্রতিশ্রুতি দেবেন না যা পালন করতে পারবেন না। এমন আইন করবেন না, যা পালন করতে পারবেন না, এমন প্রতিশ্রুতি দেবেন না, যা রক্ষা করতে পারবেন না। যে আইন করবেন তাকে প্রকৃত পক্ষে রূপ দেবেন, যে প্রতিশ্রুতি দেবেন তাকে রক্ষা করবেন। আমি আর একটি কথা ব'লে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেকারসমস্যা সমাধান এবং গ্রামীণ অর্থনীতির উন্নয়ন যদি করতে হয়, তা হ'লে সে সম্বন্ধে আমি একটি সাজেসান দিতে চাই। সাজেসানটা হ'ল এই, এই মুহূর্তে আপনারা সর্বপ্রথমে কুটির শিল্প এবং কৃষির উপর জোর দিন। আপনারা এই মুহূর্তে একটা কাজ করুন যে, প্রথমেই গ্রামবাংলায় বিদ্যুৎ পেণছে দেবার ব্যবস্থা করুন এবং বিদ্যুৎ পেণছে দিয়ে প্রতিটি জমিকে এই মুহূর্তে সেচ এলাকার অন্তর্ভুক্ত করুন। পশ্চিমবাংলায় যে খাদ্য সমস্যা আছে প্রতিটি গ্রামে বিদ্যুৎ পেণছে দিয়ে প্রতিটি জমিকে সেচ এলাকার মধ্যে আনতে পারলে এবং ভালভাবে সেচের ব্যবস্থা করতে পারলে এই সমস্যার সমাধান করা যাবে। আর একটি জিনিস হচ্ছে বিদ্যুতের সাহায্যে প্রতিটি গ্রাম-বাংলায় ক্ষুদ্র শিল্প সৃষ্টির ব্যবস্থা করতে হবে। এ যদি আমরা না করতে পারি, তা হ'লে কখনই গ্রামীণ অর্থনীতিকে পুনরুজ্জীবিত করতে পারব না, পশ্চিমবাংলার অর্থনীতিকে পুনরুজ্জীবিত করতে পারব না এবং পশ্চিমবাংলাকে আশার আলোর দিকে নিয়ে যেতে পারব না।

**ডঃ শান্তিকুমার দাশগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আজকে এখানে যে প্রস্তাব আছে রাজ্যপালের ভাষণকে সমর্থন করার জন্য আমি তাকে সমর্থন করছি। কারণ এর ভিতর কিছু সম্ভাবনা আছে বলে আমি মনে করি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে আমি আমার মন্ত্রি-মহোদয় বন্ধু যাঁরা আছেন তাঁদেরকে রাজ্যপালের ভাষণের শেষ দিককার কথাটুকু একটু স্মরণ করতে বলি। তাতে রাজ্যপাল বলছেন, সিনসিয়ারিটি অব পারপাজ অ্যান্ড ডেডিকেসন এ যদি থাকে, তা হলে আমাদের কার্যধারা পরিবেশনে বাধা হবে না। এই শেষ কথাটুকুকে আমি ভাল করে স্মরণ করতে বলি। ১৯৭২ সালে রাজ্যপালের ভাষণ হয়েছিল। ১৯৭২ সালে অন্তত দুটি কথা যা বলা হয়েছিল তা করা হয় নি। একটি পুরুলিয়ার সিমেন্ট ফ্যাক্টরির কথা ছিল। এক বছর লেগেছে, তার একটি মাত্র ঘোষণা কি হয়েছে—শোনা গেল এখন কিছু হয় নি। সিন-

সিয়ারিটি অ্যান্ড ডেডিকেসন কথাটি আমি আর একবার স্মরণ করতে চাই। এক বছরে একটি সিমেন্ট ফ্যাক্টির তৈরি করবার ব্যবস্থা ছিল, এটা আমরা ভাবি নি। আর একটি জিনিস হচ্ছে শিক্ষা ব্যবস্থা। আমাদের ১৯৭২ সালে ছিল ইউনিভার্সিটি গ্র্যান্টস অ্যালোকেসন কমিটি গঠন করা হবে। ইউনিভার্সিটি গ্র্যান্টস অ্যালোকেসন কমিটি গঠন করতে কতদিন লাগে আমি জানি না, কিন্তু এক বছর পার হয়ে গেছে, তার দিকে নজর দেওয়া হয় নি। আমি আবার সেই সিনসিয়ারিটি অব পারপাজ অ্যান্ড ডেডিকেসন কথাটিকে স্মরণ করবো। আর একটি কথা বিশেষ করে বলতে চাই, যে কথা আমাদের বিভিন্ন পক্ষের বন্ধুরা বলেছেন, সেটা হচ্ছে ভূমির কথা, ভূমি-সমস্যা সমাধানের কথা। ১৯৭২ সালের বক্তব্যে আমাদের রাজ্যপাল বলেছিলেন,

My Government will take special measures to quicken the pace of land reforms and to ensure a more expeditious implementation of the laws already passed including the new family ceilings on agricultural holdings.

তারপর ১৯৭২ সালের পরে এক বছর চলে যাবার পরে ঠিক সেই কথাই একটু ইংরাজীটা অদল-বদল করে আবার ১৯৭৩ সালে বলা হয়েছে,

It will, that is, the Government will take active measures to implement the Ceilling Laws and distribute the land among the landless and poor peasants.

একই কথা আমরা দু বছর ধরে শুনছি। কাজ কি হয়েছে তাও শুনেছি, যার হিসাব আমাদের ওদিককার বন্ধুরা দিয়েছেন। আমরা সকলেই জানি যে, এক বিঘা করে জমি এক এক জনকে বিলি করা হয়েছে এবং ১৯৭৩ সালে আবার একটা কথা বলা হল, এটা অবশ্য আমার কাছে একটা কিরকম যেন লাগছে। তাতে বলা হচ্ছে,

According to the scheme house sites measuring 100 sq. yd. will be provided free of cost to families of landless workers in rural areas who do not own any land or house of their own. It is expected that with the house sites so provided the landless workers will build their houses thereon with their own resources.

[4—4-10 p.m.]

এখন সেই জমি দিয়ে দিলে সেখানে তাদের থাকবার জায়গা হয়ে যাবে এটা আমি ভাবতে পারি না। কৃষ্ণনগরে মাছের একটা গভর্নমেন্ট ফার্ম আছে। আমি সেখানে গিয়েছিলাম, আমার সঙ্গে বি ডি ও উপস্থিত ছিলেন, ধীবর বন্ধুরা এসেছিলেন তারা বললেন যে, আমাদের বাড়ি করার জন্য পাঁচ টাকা করে সরকার থেকে ঋণ দেওয়া হয়েছে। পাঁচ টাকা করে ঋণ দেওয়া হয়েছে বাড়ি করার জন্য, একথা শুনে আমি বি ডি ও-র জিজ্ঞাসা করায় তিনি একথা শুনে আমি বি ডি ও-কে জিজ্ঞাসা করায় তিনি বললেন যে, টাকা এসেছে এবং যতগুলি ধীবর বন্ধু দাবি করেছে ভাগ করলে পাঁচ টাকা করেই পড়ে। টাকা দেওয়া হল, বাড়ি হল কিনা জানি না, সরকার ভাবতে পারেন কিনা তাও জানি না, তবে আমরা কেউ ভাবতে পারি না যে, পাঁচ টাকায় বাড়ি করা যায় এবং এই ধরনের ঋণ দেওয়া যায় সেটা আমরা ভাবতে পারি না। যাই হোক; সবচেয়ে বড় কথা হচ্ছে ভূমিসংস্কার যদি ঠিকমত না হয়, তা হলে আজকে খাদ্যসমস্যা সমাধান করা যাবে না। মানুষের সংখ্যা বাড়ছে এবং আজও দেখছি যা প্রোকিওরমেন্ট হওয়া দরকার তার ⅓ ভাগ হচ্ছে কিনা সন্দেহ। যদি ভূমিকে ঠিকমত তৈরি করা না যায়, তা হ'লে আমাদের ভবিষ্যৎ অন্ধকার বলে আমার নিজের মনে হচ্ছে। এই ভূমিকে তৈরি করার ব্যবস্থা কি হতে পারে? প্রথম কথা হচ্ছে পাওয়ার অর্থাৎ ইলেকট্রিফিকেশান। সেই ইলেকট্রিফিকেশান কি আমাদের আছে? আমরা শুনতে পেয়েছি বহু গ্রামের উপর দিয়ে ইলেকট্রিফিকেশান গেছে। আমরা জানি দার্জিলিং জেলায় খুব ত্বরান্বিত এই কাজ করার জন্য মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন। কিন্তু শুনে আশ্চর্য হবেন, ৩০ মাইল, ৪০ মাইল জায়গায় সেই ইলেকট্রিক পোল নিয়ে যাবার জন্য যার দাম হচ্ছে ৮০ টাকা আর নিয়ে যাবার জন্য খরচ হচ্ছে ১২০ টাকা। অর্থাৎ ৮০ টাকার জিনিসকে ৩০ মাইল দূরে ১২০ টাকা খরচ করে নিয়ে যাওয়া হচ্ছে দ্রুত কাজের নামে, এগুলিতে

যদি নজর না দেওয়া হয়, তা হলে শুধু টাকাই খরচ হবে কাজ কিছু হবে না। সাঁওতালদির কথা বলা হয়েছে যে, সাঁওতালদিতে দুটি ইউনিট তৈরি করা হচ্ছে। সেই দুইটি ইউনিট তৈরি হলে আমাদের ঘাটতি পূরণ হবে বলে আশা করা যাচ্ছে, কথাটা সত্য যদি সাঁওতালদিকে সেই ইউনিট দুটো চালু করা যায়, তা হলে ঘাটতি পূরণ হবে। কোন্ ঘাটতি? না যে ঘাটতি আমাদের আছে সেই ঘাটতি পূরণ হবে। জুন মাসের মধ্যে একটা ইউনিট তৈরি করবার কথা আছে, কিন্তু আমি যতদূর খবর রাখি এক্সপার্টরা বলছেন, নদীর তলা দিয়ে পাইপলাইন আনতে হবে, জুন মাসের মধ্যে হবে না। অর্থাৎ ডিসেম্বরের মধ্যে কিছুতেই একটি ইউনিট চালু হতে পারে না। আবার এক্সপার্টরা বলেন যে, তাদের আবার ৫০ মেগাওয়াট প্রয়োজন হবে এবং যদি এইভাবে বাড়ে, তা হলে, যে ঘাটতি আছে সেটাতো পূরণ হবে না, তার উপর নূতন ইন্ডাস্ট্রি, নূতন পাম্প চালু করে কি করে চাষের উন্নতি হবে, সেটা আমি বুঝতে পারছি না, সেজন্য আমি মন্ত্রিসভার কাছে বিশেষভাবে আবেদন জানাবো যে, ইলেক্ট্রিসিটি, পাওয়ার, এটা খুব দ্রুত এবং সংযোজিত ভাবে, সুন্দর ভাবে যেন তৈরি হয়, এটা ছাড়া আমাদের দেশের কোন উন্নতি হতে পারে না। আমাদের বন্ধু বলিষ্ঠ বলে খ্যাত, সমবায় এবং ক্ষুদ্র শিল্পের মন্ত্রী, তাঁর কাছে আমি একটি আবেদন করবো চাষী ভাইদের নিয়ে যদি সমবায় না তৈরি করতে পারেন এবং যে ভূমিগুলি এক বিঘা করে দেওয়া হয়েছে, সেই জমিগুলিকে নিয়ে হয় সমবায় না হয়, যে কথা আগে বলেছি, সেই কথাই আবার বলবো যে, স্টেট ফারমিং যদি না করেন, তা হলে খাদ্য নিয়ে যে চোরাকারবারী হয় সেই চোরাকারবারী বন্ধ করা যাবে না। সুতরাং ল্যান্ডলেস পিজেন্টদের এক বিঘা করে জমি দিয়ে—তাতে ক্ষতি হবে এবং আরো সর্বনাশ করা হবে, কারণ জমিগুলি ছোট ছোট ভাগে ভাগ হয়ে যাবে। কাজেই এই এক বিঘা করে না দিয়ে সেখানে স্টেট ফারমিং বা কো-অপারেটিভ ফারমিং করুন। আমাদের বন্ধু ডাঃ আবেদিন সাহেবকে সমবায়ের দিকে সেইভাবে নজর দিতে বলবো। এই প্রসঙ্গে আমি একটা স্মরণ করিয়ে দিতে চাই যে, হাওড়ার একটা সমবায়িকা তৈরি করা হয়েছে বোধ হয় ১৩ লক্ষ টাকা খরচ করে। হাওড়া শহরে এবং কলকাতার উপর সমবায়িকার কি প্রয়োজন হয় সেটা আমি জানি না, কারণ, যেসব জিনিস অন্য দোকানে পাওয়া যায়, সেই সব জিনিসই এখানে পাওয়া যায়, এক পয়সা সস্তা হয় কি না আমার ধারনা নেই। শহরাঞ্চলে না করে যদি ঐসব জিনিস গ্রামাঞ্চলে ছড়িয়ে দেওয়ার সুযোগ করা যায়, ঐ ১৩ লক্ষ টাকাতে ছোট ছোট দোকান করে যদি গ্রামবাংলায় ছড়ান যেত, তা হলে গ্রামবাংলার সাধারণ মানুষের কাছে নিত্য প্রয়োজনীয় জিনিস কিছু কিছু পেঁৗছে দেওয়া সম্ভব হত। শিক্ষার ক্ষেত্রে আমি একটা জিনিস দেখতে পেয়েছি—আমার নিজের অনেক দিনের শিক্ষকতার অভিজ্ঞতা বলব না, মাস্টারী করা অভ্যাস হয়ে গেছে, এখানে অনেক মাস্টার মহাশয়রা আছেন—সেটা হচ্ছে জুনিয়র কলেজেস তৈরি করা হবে, ইন্টারমিডিয়েট কলেজ তৈরি করা হবে এবং সেখানে আর একটি বোর্ড তৈরি করে সেই ইন্টারমিডিয়েট কলেজ গুলি চালাবার ব্যবস্থা হবে। অর্থাৎ অনেক লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা সেখানে খরচ করা হবে টার্শিয়ারি সেকটার-এ, প্রাইমারীতে খরচ না করে, প্রাইমারীকে বৃদ্ধি না করে। সমাজবাদী দেশে যেখানে সাধারণ মানুষ লেখাপড়া শিখতে পারছে না, সেখানে সেই টাকা প্রাইমারীতে খরচ না করে যদি আবার ইন্টারমিডিয়েট বোর্ড তৈরি করা হয়, তা হলে আমার মনে হয়, শিক্ষা ক্ষেত্রে ক্ষতি হবে। যদি জুনিয়র কলেজ করেন, কলেজের তা হলে কি অবস্থা হবে আমি জানি না। আমরা যারা কলেজে পড়াই তারা এমনিতেই মাইনা পাই না। যদি ইন্টারমিডিয়েট চলে যায়, যদি প্রি-ইউনিভারসিটি চলে যায়, ইন্টারমিডিয়েট চলে গেলে কলেজ চলবে কিনা আমি জানি না। স্কুলের বন্ধুরা আছেন তাদের ভাগ্যে নেই, ইলেভেন ক্লাস চলে গেল, একই সমস্যা তাদের মধ্যেও আসবে। সেজন্য এটা তাড়াতাড়ি না করতে আমি অনুরোধ করবো। যখন অ্যালোকেশন কমিটি তৈরি হয় নি ভাল কাজটি হয় নি, তখন অন্তত এই কাজটি যেটা আমার দৃষ্টিভঙ্গিতে ভাল বলে মনে হচ্ছে না, সেটা করার জন্য তড়িঘড়ি ব্যবস্থা অবলম্বন না করলে আমি খুশী হব।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, এখানে কোন ফুল ফ্লেজেড মন্ত্রী নেই, আমাদের কথা কাদের শোনাব, আপনি এর একটা ব্যবস্থা করুন।

**Mr. Speaker:** I am locking into the matter. I am calling for some of the Ministers.

**শ্রীবিমল দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ-গ্রহণ করতে গিয়ে আমার এই কথা প্রথমে মনে পড়ে যে, আমরা এমন একটা দেশের মানুষ যে দেশের মানুষের সংগে অন্য দেশের মানুষের তুলনা করা যায় না। আমাদের দেশের শতকরা ৭০ ভাগ মানুষই দারিদ্র্য সীমারেখার তলে বাস করছে। আপনি জানেন, কেন্দ্রীয় মন্ত্রী মোহন ধাড়িয়া কাউন্সিল অফ স্টেটস-এ যে বিবৃতি দিয়েছিলেন তাতে তিনি এ কথা বলেছিলেন যে, ১৯৬১ সালের মূল্য ধরে নিয়ে ২০ টাকার কম যাদের আয় তাদের যদি ধরা যায়, তা হলে দেখা যাবে আমাদের দেশের ২২ কোটি মানুষ এর তলায় বাস করছে। এমন একটা দেশের মানুষ আমরা, কাজেই সেটা মনে রাখা দরকার। এমন কি সরকারী সমীক্ষক দল যারা বাঁকুড়ায় গিয়ে-ছিলেন তারা সেখানে এমন একটি পরিবার দেখতে পান নি যাদের বাৎসরিক আয় ১৩২ টাকা। তারা সেখানকার সেই চিত্র দেখে তখনই ঘোষণা করেছেন যে, এরা কি করে বেঁচে আছেন তা আমরা কিছুতেই বুঝতে পারছি না। মাননীয় স্পীকার মহাশয়, এমন একটা দেশের অঙ্গরাজ্যে মাননীয় রাজ্যপালের ভাষণে আগামী দিনে বাংলার জন্য কি কি করা হবে তার একটা মামুলি তালিকা প্রস্তুত করলেও তার দ্বারা উৎসাহের সঞ্চার হয় না।

[4-10—4-20 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসংগে আমি বলতে চাই আজকে কি পটভূমিতে রাজ্যপালের ভাষণ প্রদত্ত হয়েছে। এই বিধানসভায় জনৈক সদস্য অনাহারে মৃত্যুর কথা আমাদের শুনিয়েছেন এবং আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই এলাকার একটা খবর আমি জানি, সেখানে আনন্দপুর বলে একটি গ্রাম আছে, সেই গ্রামের মোহিনী পোদ্দার বলে একটি লোক গত বারের আগের বারের বন্যায় তার বাড়ি বিধ্বস্ত হয়ে যাওয়ার পর একটি পুরো বছর তার পরিবারের সকলকে নিয়ে রাস্তার পাশে একটি তাঁবুতে বাস করেছে। তাদের অন্নের সংস্থান না থাকায় দীর্ঘদিন অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছিল। এর পর বিগত তিন মাসের মধ্যে মোহিনী পোদ্দার নিজে, তার মা, স্ত্রী এবং একটি ১৬ বৎসরের পুত্র সকলেই মারা গিয়ে সারা পরিবারটিই নিশ্চিহ্ন হয়ে গিয়েছে। সেই স্থানের গ্রামবাসীরা সকলেই প্রত্যক্ষ করেছেন অনাহারে কিভাবে একটি সমগ্র পরিবারই নিশ্চিহ্ন হয়ে গিয়েছে। আজকে আমি বলতে চাচ্ছি যে, সারা বাংলা-দেশ জুড়েই যখন কোথাও কোথাও অনাহারে মৃত্যু এবং সমস্ত বাংলাদেশ জুড়েই একটা ব্যাপক বুভুক্ষার খবর আসছে তখন এই দ্রব্যমূল্য কিভাবে বৃদ্ধি পাচ্ছে, না আমাদের রেসকোর্সের ঘোড়দৌড়কেও হার মানিয়ে দিচ্ছে। এর মাঝে আবার বেকারীর জ্বালায় উদ্বন্ধনে মৃত্যুকে আলিঙ্গনের সংবাদও বেরিয়েছে সংবাদপত্রে। তখন আমরা দেখছি কি, না কায়েমী স্বার্থের যারা ধারক এবং বাহক তাদের মুখে কেন জানি না আবার হাসির রেখা দেখা দিয়েছে। রাজ্য-পালের ভাষণ এই অবস্থার মধ্যে প্রদত্ত হয়েছে। 'পশ্চিমবঙ্গ বিভিন্ন ধরনের সুকঠিন এবং জটিল সমস্যায় ভারাক্রান্ত' এই কয়টি কথায় পশ্চিমবাংলার সংক্ষিপ্ত বর্তমান পরিস্থিতির সঠিক মূল্যায়ন ঘটলেও সমগ্র ভাষণ পড়ে আজকের মানুষ হতাশ না হয়ে পারে না। কেন না প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার যখন ১৭ দফা কর্মসূচি রচনা করা হয় তখন আমরা বলেছিলাম, বাংলাদেশ যে সমস্যায় ভারাক্রান্ত, তার থেকে দেশকে মুক্তি দিতে গেলে বৈপ্লবিক রূপায়ণ আনতে হবে এবং তার জন্য চাই বলিষ্ঠ পদক্ষেপ। আজকে কেবলমাত্র পুরনো গতিতে আপেক্ষিক দ্রুততা সঞ্চারের প্রয়াস আছে মাত্র।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি বলতে চাই রাজ্যপালের এই অল্প কথায় বা এই এক কথায় পশ্চিমবঙ্গ বিভিন্ন ধরনের সুকঠিন এবং জটিল সমস্যায় ভারাক্রান্ত—এই কথা কয়টির মাবফৎ পরিস্থিতির সম্যক মূল্যায়ন করেও ভাষণটি এইভাবে শেষ হল কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসংগে আমার একটা ঘটনার কথা মনে পড়ে যায়। একবার চার বন্ধুতে মিলে একটি শব শ্মশানের দিকে নিয়ে যাচ্ছিল, কিন্তু যে লোকটি মারা গেছে তার ছিল দশাসই চেহারা —ওজনেও প্রচণ্ড ভারি। শবের প্রচণ্ড ভারে ক্লান্ত নুয়ে-পড়া চার বন্ধু একটি গাছের নীচে শবটিকে নামিয়ে কি করা যায় সেই সম্পর্কে ভাবতে শুরু করল। তখন তাদের মধ্যেই এক বন্ধু বলে উঠল, দেখ রে, আমরা যদি শবের মাথার চুলটা কামিয়ে দিই তবে শবটা কিছুটা হাল্কা হয়ে যাবে। মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবঙ্গের পরিস্থিতির সঠিক মূল্যায়ন ঘটিয়েও

তা থেকে নিরাময়ের যে দাওয়াই তিনি বাৎলিয়েছেন তাতে আমার সেই মাথার চুল কামিয়ে শবের ভার কমানোর কথাই বার বার মনে পড়ে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে ভূমিসংস্কারকে মূল কাজ বলা হয়েছে, এবং মাননীয় অর্থমন্ত্রীর বক্তব্যে এর উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে এবং কাজের জন্য যথেষ্ট সদিচ্ছা প্রকাশ করা হয়েছে। কিন্তু এই সদিচ্ছার সংগে মন্ত্রিসভার পদক্ষেপের সঙ্গতি আছে কি? আমাদের মন্ত্রিসভা পাঁচটি জেলায় ভূমি-সংস্কারের কাজে হাত দিতে চলেছেন। অথচ সেটেলমেন্ট কর্মচারী সমিতি এক সাথে সারা বাংলায় ভূমিসংস্কারের কাজ শুরু না হলে কি মারাত্মক ত্রুটি ঘটে যাবে সেটা দেখিয়ে সমগ্র পশ্চিমবাংলায় এক সাথে ভূমিসংস্কারের কাজে হাত দেবার দাবি জানিয়ে একটি দেশপ্রেমিক বিজ্ঞানসম্মত পরিকল্পনা পেশ করেছিল। কিন্তু অর্থাভাব ইত্যাদি অজুহাতে তাদের সেই পরিকল্পনা মন্ত্রিসভার দ্বারা প্রত্যাখ্যাত হল। মোটে পাঁচটি জেলায় ভূমিসংস্কারের কাজ গতানু-গতিক কায়দায় শুরু হতে চলেছে। পরবর্তিকালে ভূমিসংস্কারের কাজের অগ্রগতি দেখতে কমরেড জেড এ আহমদের নেতৃত্বে যে কেন্দ্রীয় সমীক্ষক দল এসেছিল, তাঁদের সাথেও দেখা করেছিলেন এবং তারা এদের চারটি পয়েন্টকে অত্যন্ত অ্যাপ্রিসিয়েট করেছিলেন। তারা বলে-ছিলেন যে, এক সাথে না করতে পারলে কোন ইনডেকস প্রবর্তন করা যাবে না। তারা দ্বিতীয় পয়েন্টেও সেটেলমেন্ট কর্মচারী সমিতির সাথে এক মত হয়েছিলেন, এস্টেট একুইজিশন অ্যাক্ট এবং ল্যান্ড রিফর্মস অ্যাক্টকে এক করে একটি পূর্ণাঙ্গ আইন রচনা করতে পারলে ভাল হবে।

জে এল আর ও এবং সেটেলমেন্ট উইং এই দুই উইং দিয়ে ভূমিসংস্কারের কাজ চলবে না। এই কথাও তাঁরা মেনে নিয়েছিলেন যে, জে এল আর ও এবং সেটেলমেন্টকে একই ডাইরেকটরেট-এর অধীনে আনতে হবে। পশ্চিমবঙ্গে জেলা লেভেলে স্ট্যাটুটারি কমিটি স্থাপনা করতে হবে। এই চারটি পয়েন্টে একমত হয়েও কেন্দ্রীয় সমীক্ষক দল সেটেলমেন্ট কর্মচারীদের জিজ্ঞাসা করে এইভাবে ভূমিসংস্কারে কত বছর লাগবে? কর্মচারী সমিতি বললেন, পাঁচ থেকে ছয় বছর লাগবে। এই কথায় কেন্দ্রীয় সমীক্ষক দল বলে ওঠেন, তা হবে না, অন্তত পক্ষে বর্গাদারদের নাম রেকর্ড করা, বেনামী এবং উদ্বৃত্ত জমি বের করা এবং সেই জমি বণ্টনের কাজ তিনটি স্তরে দেড় বছরেই শেষ করতে হবে। তাঁরা একথাও বলেন যে, টাকা কোন সমস্যা নয়, এই কাজ করতেই হবে। অথচ আমাদের মন্ত্রিসভা বললেন যে, পাঁচটি জেলা নিয়ে ভূমিসংস্কারের কাজ আরম্ভ হলে তা সম্পূর্ণ হতে ২০ বছর লাগবে। আমি জিজ্ঞাসা করি ২০ বছর পর মানুষ তো চাঁদের দেশে বসতি স্থাপন করবে। সেজন্য একথা বলতে চাই যে, যদি তড়িঘড়ি ভূমিসংস্কার না করা যায়, তা হলে গ্রামীণ মানুষ আমাদের ইতিহাসের আবর্জনার মধ্যে ছুঁড়ে ফেলে দেবে। গত নভেম্বর মাসে তড়িঘড়ি করে সেটেলমেন্ট কর্মচারীদের পাঁচটা জেলায় পাঠানো হয়। আমরা জানি চতুর্থ শ্রেণীর কর্মচারীরা যাবার আগে সাত দিন সময় চেয়েছিল, কিন্তু তাদের বলা হল যে, ওতে কাজের দেরী হলে অর্থের অপচয় হবে। অথচ চার মাস হল তারা সেখানে গিয়ে বসে আছে। কারণ সেখানে অফিস হয় নি, অফিসের আসবাবপত্রও যায় নি। এতে কি অর্থের অপচয় হচ্ছে না? এর ফলে ভূমিসংস্কারের কাজও ব্যাহত হচ্ছে। এর একটা ভাল দিক ছিল, কিন্তু অত্যন্ত বেদনার বিষয় যে, এই মন্ত্রিসভা কর্তৃক তা উপেক্ষিত হচ্ছে। একটা কথা প্রায়ই শুনে থাকি যে, আমাদের দেশে ট্রেড ইউনিয়ন নেতাদের দায়িত্বজ্ঞানহীনতা দিনের পর দিন বেড়ে চলেছে। তাঁরা দায়িত্বজ্ঞানহীনতার পরিচয় দিচ্ছেন। সরকারী কর্মচারীদের তো কথাই নেই—তাঁরা কথায় কথায় মিছিল বের করেন, ডি এ বাড়াবার কথা বলেন এবং পে স্কেল প্রবর্তনের কথা বলেন। এই সর্বপ্রথম বোধ হয় পশ্চিমবাংলার সেটেলমেন্ট কর্মচারী সমিতি মিছিল করে এসেছিল, অবস্থান করেছিল, ডি এ বাড়াবার জন্য নয়, পে স্কেল নূতনভাবে প্রবর্তন করার জন্য নয়, বরং দেশের স্বার্থরক্ষা করার জন্য একটা দেশপ্রেমিক বিজ্ঞানসম্মত ভূমিসংস্কারের পরিকল্পনা নিয়ে এসেছিল। কিন্তু আপনারা তাদের এই শুভ প্রয়াসকে অভিনন্দিত করতে পারেন নি, বরং তাদের দাবিকে প্রত্যাখ্যান করলেন। আমার এই প্রসংগে একটি গল্প মনে পড়ে যায়। একজন গৃহস্থ বধূ সে সারাটা সন্ধ্যা ভক্তিভরে বন্দনা করে মা লক্ষ্মীর আগমনের প্রতীক্ষায় বসেছিল, কিন্তু দেখা গেল মালক্ষ্মী যখন এলেন তখন সে ঘুমিয়ে পড়েছে। ২৫ বছর ধরে সরকারী কর্মচারীরা চিৎকার করেছে, কিন্তু যখন তারা একটা দেশপ্রেমিক বিজ্ঞানসম্মত পরিকল্পনা নিয়ে এসেছেন তখন আমরা সেটা গ্রহণ করতে পারলাম না। আমাদের ১৭ দফা যে কর্মসূচি হয়েছে,

তাতে আমরা বলেছি একচেটিয়া পুঁজিকে আমরা খর্ব করব। কিন্তু এ সম্বন্ধে একটি কথাও রাজ্যপালের ভাষণে নেই। বরং গতবারের বিধানসভায় বিশ্বনাথবাবুর প্রশ্নোত্তরে জয়নাল সাহেব এবং মুখ্যমন্ত্রী বলেছিলেন একটা যুক্তি দেখিয়ে যে, আমাদের টাকা নাই, পুঁজিপতিদের আমাদের আমন্ত্রণ করতে হবে। আমি বলতে চাই যে, এইপ্রকার যান্ত্রিক যুক্তি কি আজ টেঁকে? এক্ষেত্রে আমার সেই কিশোরের কথা মনে পড়ে, সে জানতো যে, আগুনে কিছু পড়লে জল দিয়ে তা ঠান্ডা করতে হয়। একদিন সে দেখল যে তার ছোট ভাই আগুনে পা দিয়েছে, অমনি সে তাতে জল ঢেলে দিলে দারুন যন্ত্রনায় তার ভাই ছটফট করতে থাকে এবং সেসব জায়গায় দগদগে ঘা হয়ে যায়। আজ এই বিংশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে একথা কে না জানে একচেটিয়া পুঁজির বিরুদ্ধে সম্মুখ সমর ছাড়া দেশের সমস্যার সমাধান সম্ভব নয়। আজ আমেরিকার বিশ্ব বাজার সংকুচিত হবার সঙ্গে সঙ্গে সেখানে বেকারী প্রচন্ডভাবে দেখা দিয়েছে। ফ্রান্সে আগামী যে নির্বাচন হতে চলেছে তাতে দ্যগলপন্থী বিরোধীদের হাতে বেকারী একটা প্রচণ্ড হাতিয়ার হিসাবে দেখা দিয়েছে। আমাদের দেশেও ২৫ বছর ধরে একচেটিয়া পুঁজিকে কনসেসান দেওয়ায় তারা ফেঁপে ফুলে কলাগাছ হয়ে গেছে, কিন্তু বেকার সমস্যার সমাধান হয় নি।

[4-20—4-30 p.m.]

সারা পুঁজিবাদী দেশগুলিতে আজকে বেকারসমস্যা। একমাত্র সমাজতান্ত্রিক দেশ সোভিয়েত রাশিয়াতে বেকারসমস্যা নেই। আমাদের সংবিধানে লেখা আছে, রাইট টু ভোট অর্থাৎ আমার যদি ভোটের যোগ্যতা থাকে আর আমি যদি সেই ভোটের অধিকার থেকে বঞ্চিত হই, তা হলে আমি যে কোন কোর্টে গেলে আমার ভোটের অধিকার পাব। সংবিধানে লেখা আছে, রাইট টু ওয়ার্ক, যদি আমি কাজের যোগ্য হয়ে কাজ না পাই, তা হলে যে কোন কোর্টের আশ্রয় নিলে আমার যোগ্যতা, বয়স এবং স্বাস্থ্য অনুযায়ী যে টাকা আমার পাওয়া উচিত সেই টাকা আমাকে গুণে গুণে দিতে হবে। মাননীয় স্পীকার, স্যার, আমি এই কথা বলতে চাই আজকে একচেটিয়া পুঁজির বিরুদ্ধে সম্মুখ সমর করা ছাড়া বেকারসমস্যা সমাধান করা যায় না। কিন্তু অত্যন্ত ক্ষোভ, ব্যথা, বেদনার বিষয় এই যে, একচেটিয়া পুঁজির বিরুদ্ধে তো কথা বলা হয় নি, বরং আমি দেখেছি বরাবর যৌথ মালিকানাকে আমন্ত্রণ জানান হয়েছে। কি এই যৌথ মালিকানা? এতদিন আমাদের দেশে একচেটিয়া পুঁজিপতিরা নিজের টাকায় মাতব্বরী করত, এখন তারা বুঝেছে সরকারী টাকায় কি করে মাতব্বরী করা যায়। যেদিন তারা রাষ্ট্রপতি ভি ভি গিরির নির্বাচনকে কেন্দ্র করে সম্মুখ সমরে অবতীর্ন হয়েছিল সেদিন তারা প্রচণ্ড মার খেয়েছিল। আজকে তাই তারা বুঝেছে সম্মুখ সমরে টেকা যাবে না, তাই তারা আজকে পিছন দিক থেকে লড়াই করবার চেষ্টা করছে। তারই জন্য এই যৌথ মালিকানার পরিকল্পনা। সেই ফাঁদে পা দিলে দেশের সর্বনাশ হয়ে যাবে, এতে দেশের মুক্তি ঘটান যাবে না। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে, আপনারা কি খবরের কাগজে দেখেন নি যে, আমরা ৭০ কি ৪০ হাজার বেকার যুবককে চাকরি দিতে চেয়েছি? মাননীয় স্পীকার মহাশয়, তাদের আমরা কি একথা বলেছি বাড়ি বাড়ি গিয়ে যে, যে সমস্ত গৃহে একজনও সরকারী কর্মচারী নেই তাদের আগে চাকরি দেব, আমরা কি এই ব্যাপারে বিবৃতি দিয়েছি যেটা ছাপার অক্ষরে বেরিয়েছে? সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে বাংলাদেশের অগনিত বেকার যুবক কি ভাবছে, এই মানদণ্ড আজকে বিচার করবে। কেন না, আজকে বাংলাদেশের যুবকরা ভাবছে এই চাকরি নিয়ে রাজনৈতিক কারচুপি চলছে, দলীয় স্বার্থ চলছে, আমাদের বোধ হয় চাকরি পাবার আশা নেই। আজকে তাদের এই ধারনা যদি আপনারা পাল্টাতে পারেন, তা হলে নিশ্চয়ই আপনাদের অভিনন্দিত করব। এই প্রসঙ্গে আমি একটা কথা বলতে চাই, আপনারা সবাই জানেন সারা ভারতবর্ষের মধ্যে নন-প্রোডাকটিভ এমপ্লয়মেন্ট-এর পার্সেন্টেজ সব চেয়ে বেশী বাংলাদেশে, ২৩ পার্সেন্টের উপর। আমি এই কথা বলতে চাই, বেকারি দূর করার জন্য সরকারী অফিসে কত পোস্ট খালি আছে তার হিসাব নিয়ে তাদের চাকরি দিন, কিন্তু তার সাথে প্রোডাকটিভ এমপ্লয়মেন্টের ক্ষেত্রে চাকরির স্কোপ বাড়িয়ে নন-প্রোডাকটিভ এমপ্লয়মেন্টের পার্সেন্টেজ যাতে ২৩ পার্সেন্টের চেয়ে কমাতে পারি তার চেষ্টা করা উচিত। যদি বেড়ে যায়, তা হলে মারাত্মক অবস্থা হবে। সারা ভারতবর্ষের

মধ্যে নন-প্রোডাকটিভ এমপ্লয়মেন্টের স্থান বাংলাদেশের পরে হচ্ছে পাঞ্জাবের। পাঞ্জাবে নন প্রোডাকটিভ এমপ্লয়মেন্টের পার্সেন্টেজ এত কেন, তারা বলে তাদের দেশে অনেকে মিলিটারিতে চাকরি করে বলে নন-প্রোডাকটিভ এমপ্লয়মেন্ট এত বেড়ে গেছে। মিলিটারি যদি বাদ দেওয় যায়, তা হলে নন-প্রোডাকটিভ এমপ্লয়মেন্টের চেহারা অন্য রকম হবে। তাই আমি বলতে চাই আজকে সরকারী অফিসে কোথায় কোথায় খালি আছে তার হিসাব নিয়ে চাকরি দিন, কিন্তু যে কাজে সম্পদ সৃষ্টি হয় সেই কাজে মানুষকে নিয়োজিত করুন। আমি শেষে আর একটি কথ আপনাদের কাছে বলতে চাই রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে যে, আমরা দুর্নীতির বিরুদ্ধে প্রচণ্ড লড়াই করতে চাই, সেখানে এই কথা বলতে হবে সরকারী পর্যায়ে যে বিলাস ব্যয়বাহুল্য তা কমাতে হবে। দুর্নীতির বিরুদ্ধে আপনারা জেহাদ ঘোষণা করেছেন, কিন্তু আমার জেলার একটা ঘটনা আমি জানি যেটা হচ্ছে হোলসেলারের রেশনের চাল বাজারে বিক্রি করার জন্য ধরা পড়েছিল এবং তার জন্য তারা গ্রেপ্তারও হয়েছিল। কিন্তু তারা ছাড়া পেয়েছে যে ইন্সপেক্টর তিনজনকে ধরেছিলেন জানি না কোন অজ্ঞাত কারণে তাঁকে ট্রান্সফার করে দেওয় হয়েছে। ব্যয়বাহুল্য কমানোর প্রসঙ্গে আমি বলতে চাই আমাদের মুখ্য মন্ত্রিমহাশয় মহানন্দ মাস্টার প্ল্যান নিজের হাতে উদ্বোধন করে এসেছেন। সেখানে এত টাকা খরচ হয়েছে যে সেখানকার স্থানীয় সংবাদপত্রে তার একটা ফিরিস্তি বেরিয়েছে যা আমাদের সরকারের ভাবমূর্তি ম্লান করে দিয়েছে। মালদহ জেলার লোকেরা বলছে যে এইভাবে এরা দেশে সমাজতন্ত্র আনবে। এটা আজকে একটা হাসির খোরাকে পরিণত করেছে।

মাননীয় স্পীকার মহাশয়, সেইজন্য আমি বলতে চাই যাতে সরকারী পর্যায়ে কঠোরভাবে নিয়ন্ত্রণ করা যায় সেই ব্যবস্থা করুন। আজকে হরশংকরবাবু যখন প্ল্যানিং-এর কথা বললেন তখন জয়নাল আবেদিন সাহেব বললেন যে, আমরা প্ল্যানিং সম্পূর্ণভাবে তৈরি করি নি। মন্ত্রীদের বিবৃতি থেকে আমরা ধারনা করছি যে, আমূল বৈপ্লবিক ভূমিসংস্কারের কথা নেই, শিল্পের প্রসারের কথা নেই, বৈদেশিক তেল এবং ঔষধ জাতীয়করণের কথা নেই, কি করে রাস্তা করা যায়, কি করে টিউবওয়েল বসান যায় - এই করে কি আপনারা সমাজতন্ত্র করবেন? আমি পরিষ্কার-ভাবে বলতে চাই রাজ্যপালের ভাষণে আমরা যা পেয়েছি তাতে এই ভাষণ আরও সুন্দরভাবে করা উচিত ছিল। দুর্ভিক্ষপীড়িত এবং খরাকবলিত বাংলাদেশের কাছে এই ভাষণ নতুন কিছু দেখাতে পারে নি। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনন্তকুমার ভারতীঃ** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাতে গিয়ে কয়েকটি কথা না বলে পারছি না। আমরা এই বিধানসভায় যাঁরা এসেছি তাতে এটুকু বলতে পারি যে, পশ্চিমবাংলার মানুষ অনেক আশা-ভরসা নিয়ে আমাদের এখানে পাঠিয়েছে এবং আজকে প্রায় এক বছর অতিবাহিত হতে চলল। বিগত রাজ্যপালের ভাষণ দেখেছি এবং এই রাজ্যপালের ভাষণও দেখলাম যে বহু আশা আকাঙ্ক্ষার কথা বলা হয়েছে। কিছু কিছু কাজ করা হয়েছে এবং কি কি করা হবে সেসব কথা বলা হয়েছে। কিন্তু একটা কথা দুঃখের সঙ্গে বলছি আমাদের যে লক্ষ্য তাতে যদি পেঁছাতে হয়, তা হলে এই যে ব্যুরোক্রেটিক অ্যাডমিনি-স্ট্রেসন তার মাধ্যমে কি পেঁছানো সম্ভব? দুর্নীতির কথা আমাদের এক বন্ধু বললেন। আমাদের এই পশ্চিমবাংলায় অক্ট্রয় সিসটেম চালু হয়েছে। একই মাল, একই কোয়ানটিটির মাল, সেম অ্যামাউন্ট তাতে দেখছি বিলে অক্ট্রয় চার্জ করা হয়েছে কোথাও ১০০ এবং কোথাও ২০০। একই মাল, একই কোয়ানটিটি, একই কোয়ালিটির মাল আসছে অথচ সেখানে এইভাবে চার্জ করা হচ্ছে। যাঁরা কর্তা, বিধাতা রয়েছেন তাঁদের বলে কিছু হয় নি। আমাদের স্বাস্থ্যমন্ত্রীর ঐকান্তিকতার অভাব নেই আমরা জানি তিনি জেলায় জেলায় ঘুরে বেড়াচ্ছেন। আমি নিজে একজন ভুক্তভোগী আমি কোন মফঃস্বল হাসপাতালে ছিলাম না, আমি এই কোলকাতার একটা হাসপাতালে ২৩ দিন ছিলাম এবং আমাকে ২২ দিন খাদ্য পরিবেশন করা হয়েছিল। এখন খাদ্য বরাদ্দ বাড়ান হয়েছে দু টাকার জায়গায় আড়াই টাকা এবং আড়াই টাকার জায়গায় তিন টাকা। আমার প্রশ্ন হচ্ছে, এই খাদ্য দেবার জন্য যে অর্থ দেওয়া হয় তাতে কি এই খাদ্য সরবরাহ করা সম্ভ হয়? আমি ২২ দিন হাসপাতালে ছিলাম এবং তার মধ্যে ১৮ দিন পচা ডিম পেয়েছি। স্বয়ং স্বাস্থ্য মন্ত্রিমহাশয় আমাকে হাসপাতালে দেখতে গিয়েছিলেন। আমি মনে করি অ্যাডমিনিস্ট্রেসনের যদি

সুবন্দোবস্ত না হয়, মন্ত্রিসভা যদি এই ব্যবস্থা করতে না পারেন, তা হলে কোন প্রতিশ্রুতি, কোন আশা-ভরসা পালন করা সম্ভব হবে না। আমি অত্যন্ত ক্ষোভের সঙ্গে জানাচ্ছি, গত বছর যখন মিসা আইনের মডিফিকেসন হয়েছিল তখন কতগুলি স্পেসিফিক কেস ভিন্ন এটা হবে না একথা বলা হয়েছিল। কিন্তু কতগুলি জায়গায় দেখছি সেখানে মিসা আইন প্রযোজ্য হচ্ছে অথচ সেখানে এটা প্রযোজ্য হবার কথা ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বহু আশার কথা আমরা শুনিয়েছি, বহু প্রতিশ্রুতি আমরা দিয়েছি।

[4-30—4-40 p.m.]

বাংলাদেশের মানুষ বহু আশা-আকাঙ্ক্ষা নিয়ে আমাদের এখানে পাঠিয়েছে। যদি তাদের এই আশা-আকাঙ্ক্ষার ফল আমরা দেখাতে না পারি, তা হলে, বিগত দিনে যেমন করে কংগ্রেস পরাজিত হয়েছিল তার পরে বহু দলীয় মন্ত্রিসভা গঠিত হয়েছিল, আজকে আবার কংগ্রেস এসেছে। সুতরাং আজকে যদি সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষাকে আমরা পূরণ করতে না পারি তা হলে কিছুতেই সাধারণ মানুষ আমাদের ক্ষমা করবে না। শিক্ষার দিক থেকে বহুরকম কথা বলা হয়েছে। মফঃস্বলের কথা ছেড়ে দিন, কলকাতায় এমন অনেক স্কুল কলেজ রয়েছে যেখানকার বহু শিক্ষকেরা সরকারের প্রদত্ত অর্থ তিন-চার মাস পাচ্ছেন না। এগুলি যাদের দোষে, যাদের ডিফেকশনে হচ্ছে এবং যে সমস্ত সংস্থা আছে তার যদি সমাধান করা না যায়, তা হলে শুধু এইভাবে বক্তৃতা দেওয়া বা সমালোচনা করা বা প্রতিশ্রুতি দেওয়া তাতে পশ্চিমবঙ্গের মানুষের সমস্যার সমাধান হবে কি না আমার যথেষ্ট সন্দেহ আছে। রাজ্যপালের ভাষণে কৃষি সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে, কিন্তু বিগত দিনে আমরা দেখেছি সার এবং প্রয়োজনীয় জিনিস কৃষকরা পাচ্ছে না। এইভাবে বাসস্থান সম্বন্ধেও বলা হয়েছে। বাসস্থান আমরা যা তৈরি করতে চেষ্টা করছি তা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এইভাবে দিনের পর দিন প্রদত্ত প্রতিশ্রুতি মত যদি আমরা এগোতে না পারি, তা হলে সব বক্তব্য সব পরিশ্রম ব্যর্থ হবে। এই কথা কয়েকটি বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং আমার দলের অন্যতম সদস্যা শ্রীমতী সাত্তার সেই ভাষণকে সমর্থন করে যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মোটামুটিভাবে রাজ্যপালের ভাষণকে অনুধাবন করলে আমরা দেখতে পাই যে বিগত দশ-এগারো মাসে আমার সরকার কি করেছে তার একটা সচিত্র বিবরণ তিনি রাখবার চেষ্টা করেছেন। তার সাথে সাথে আগামী বছরে পশ্চিমবঙ্গ-সরকার কি করতে চান সে সম্বন্ধে মোটামুটি একটা প্রতিশ্রুতি রেখেছেন। বিগত তিন দিনের আলোচনায় সরকার পক্ষ এবং বিরোধী দলের অনেক সদস্যের বক্তব্য শুনলাম। মূল ব্যাপারটি হল এই, যে পটভূমিকায় আজকে বিগত এগারো মাস সরকার পরিচালিত হয়েছে সেটা একটু খতিয়ে দেখবার প্রয়োজন আছে বলে বিশ্বাস করি। সমস্ত ভারতবর্ষের রাজনীতিতে একদিকে যখন চরম প্রতিক্রিয়াশীল যাদের আমরা ডানপন্থী বলি, সেই প্রতিক্রিয়াশীল পক্ষ একটা বিরাট মহাজোট নিয়ে আমাদের প্রতিদ্বন্দ্বিতা করেছিল। তারা আমাদের প্রতিটি কাজে প্রতিবন্ধকতার সৃষ্টি করে আসছিলো। আর ঠিক তারই সাথে সাথে চরম বামপন্থী দলগুলিও আমাদের প্রগতিশীল কার্যগুলিকে বানচাল করে দেবার চেষ্টা চালিয়ে আসছিল। এই দুই চরম-এর ভেতর থেকে মাঝখানে আমাদের সরকার আমাদের মোর্চার প্রগতিশীল সরকার আমরা ঐতিহাসিক কারণেই কতকগুলি কার্যক্রমের ভিত্তিতে মোর্চা গঠন করে কতগুলি কর্মপদ্ধতি পালন করবো এই প্রতিশ্রুতি দিয়ে আমরা আমাদের সরকার প্রতিষ্ঠা করেছিলাম। এবং বিগত এগারো মাস ধরে আমাদের সেই সরকারে কার্যকলাপ চালিয়ে আসবার চেষ্টা করছি। কোথাও কোথাও আমাদের ভিতরে ভুল বোঝাবুঝি হচ্ছে একথা ঠিক, আবার কোথাও কোথাও আমরা আমাদের নিজেদের দল সম্বন্ধে বেশি চিন্তা করে ফেলেছি এবং যত শক্তি নয় তার চাইতে বেশি এস্টিমেট করবার চেষ্টা করছি। আবার কোথাও কোথাও আমরা যারা একজোট হয়ে চলবার চেষ্টা করছি তারা তাদের ভুল বোঝাবুঝির খতিয়ান বুঝে দেখবার চেষ্টা করছে না। কমিউনিস্ট পার্টির নেতা শ্রীযুক্ত ডাঙ্গে সাহেব আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীকে যে কথা বলেছেন সে নিয়ে অনেকবার আলোচনা হয়েছে। মাননীয় সদস্য শ্রীসোমনাথ লাহিড়ী মহাশয় সেই ডাঙ্গে সাহেবের কথা

সমর্থন করে বললেন এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের একটা ভাষণের একটা বিশেষ অংশ উদ্ধৃত করে বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নাকি বলেছেন যে, ক্যাপিটালিস্ট এবং মনোপলিস্টদের বিজনেস বাড়তে দেওয়ার পক্ষপাতী তিনি। আমরা যা দেখলাম সোমনাথবাবু, বক্তৃতার অংশবিশেষ তুলে ধরলেন, ইচ্ছাকৃত না কি অনিচ্ছাকৃত ভাবে জানি না, মুখ্যমন্ত্রীর বক্তৃতার পূর্ণ বয়ান তিনি তুলে ধরতে পারেন নি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এটাই বলতে চেয়েছিলেন যে, আমাদের পশ্চিমবাংলায় বেকারের সংখ্যা অত্যধিক বেশী, সেখানে মনোপলি হাউসের শেয়ার আর বাড়তে না দিয়ে যদি ৫১ শতাংশ অন্ততঃ বিজিনেসের অংশ সরকার থেকে কিনে নেওয়া যায়, তা হলে ফিনান্শিয়াল অ্যাডমিনিস্ট্রেশনে তাদের যে স্বৈরাচারী কার্যকলাপ সেটা করতে পারবে না, এবং সেই সেট-আপ-এর ভিতর দিয়ে যাতে সমস্যা মিটিয়ে দেওয়া যায় তার চেষ্টা করব। কিন্তু কেন জানি না আমাদের সি পি এই বন্ধুরা হঠাৎ তাঁকে বুর্জোয়া বলে ধরে নিলেন। অথচ আশ্চর্য হয়ে যাই, এ আই টি ইউ সি মিটিং-এর উদ্বোধন এই বুর্জোয়া নেতার দ্বারাই করেছিলেন। তখন বোধ হয় তিনি বুর্জোয়া নেতা ছিলেন না। নির্বাচনের সময় যখন সোমনাথবাবুর এলাকায় তিনি গিয়ে নির্বাচনী মিটিং করে আসলেন, তখন তিনি বুর্জোয়া নেতা ছিলেন না। রাতারাতি উল্টে গেল মতটা বদলে গেল পথটা। এটা দুঃখের এবং আফশোসের কথা। আমি এখানে একটা কথা বলি যে, শরিক দলের নেতৃবর্গ যখন কোন কথা বলেন তখন তার উপর পশ্চিমবঙ্গের ভাগ্য অনেকখানি নির্ভর করে। আগেও বলা হয়েছে যে, কংগ্রেস ও কমিউনিস্ট লাল পাতাকা নিয়ে কাঁধে কাঁধ মিলিয়ে, পায়ে পা মিলিয়ে পশ্চিমবাংলার স্থানে স্থানে চলেছিলাম, তখন আমরা এই বলেছিলাম যে, পশ্চিমবাংলাকে আমরা সন্ত্রাসমুক্ত করব, এবং সন্ত্রাসমুক্ত করতে পারলে পশ্চিমবাংলায় নূতন করে সৃষ্টি শুরু করব। গাঁয়ে গাঁয়ে ঘুরে কংগ্রেস-কমিউনিস্ট স্বেচ্ছাসেবকরা এই জিনিসই লোককে বুঝিয়েছিল। তাই আজকে এই ধরনের কথা শুনে দুঃখিত এবং বেদনাহত হয়েছি। রাজ্যপালের ভাষণ সম্বন্ধে বলতে গেলে একথাই বলতে হয় যে, তিনি যা বলেছেন এবং কাজের যে অভিব্যক্তি দেখছি, তাতে কথায় এবং কাজে সামঞ্জস্য দেখছি না। ইতিপূর্বে আমাদের ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় বলেছিলেন যে, ভূমি স্বত্ব প্রথা দ্রুতগতিতে এমনভাবে গড়ে তুলবেন যাতে সমাজতান্ত্রিক রাষ্ট্র কাঠামোর দিকে এগিয়ে যাবে এবং বৈসিক যে পয়েন্টগুলি সাধারণ মানুষ খেটে খাওয়া মানুষ যারা লাঙল চালায় তাদের প্রতিষ্ঠা করা হবে চাষের কাজে বেশী করে নিয়োজিত করা হবে, তা সরকার করতে পারেন নি বলেই আমার বিশ্বাস। এমনি করেই দেখবো পশ্চিমবাংলায় যে বেকার আছে, ১০/১৫/২০ হাজারকে নিযুক্ত করলে সমস্যা মিটে যাবে তা নয়। যদি গ্রামীণ ভিত্তিতে করা যায়, সেই দৃষ্টিভঙ্গি নিয়ে ১০০ একর জমি নিয়ে টিউবওয়েল বসিয়ে এক-ফসলী ক্ষেতকে তিন-ফসলী ক্ষেতে পরিণত করতে পারি, তা হলে গ্রামীণ অর্থনীতিক চেহারা পাল্টে দিতে পারি। যদি এক-ফসলী ক্ষেতকে তিন-ফসলী জমিতে পরিণত করতে পারি, আমাদের কৃষকের ক্রয়ক্ষমতা অনেক বাড়তে পারে। এখনও পর্যন্ত যত পরিমাণ জমি বাংলাদেশে চাষ করা হয়, তার শতকরা মাত্র দু-ভাগ জমি জল পায়, বাকি ৯৮ শতাংশ জমির প্রতি যদি আমরা লক্ষ্য দিই, জল দিতে পারি তা হলে সেই জমি উর্বরা হবে। স্বাধীনতার ২৫ বছর পরেও যদি আমাদের প্রকৃতির উপর নির্ভর করতে হয়, তা হলে কি করে হবে। আমাদের এই অবস্থা থেকে মুক্তি পেতে হবে, তা হলেই গ্রামের লোকের ক্রয়ক্ষমতা বাড়বে। চাষী যদি সকাল বেলায় পান্তা ভাতের পরিবর্তে বিস্কুট খেতে পারে, তা হলে আরও ব্রিটানিয়া কোম্পানী বাড়বে।

[4-40—4-50 p.m.]

যদি দুপুর বেলায় স্নানের সময় সাবানের দরকার হত, তা হলে আরো হিন্দুস্থান লিভার স্থাপিত হত। বিকালে বেড়াবার সময় যদি চটিজুতার দরকার হত, তাহলে দেশে আরো বাটা কোম্পানী প্রতিষ্ঠিত হত। আমাদের কাজের উপযুক্ত করে সৃষ্টি করলে যা প্রয়োজন তা মেটান হবে। এইভাবে শহরের বিকাশ ঘটেছে। তা না হলে কোন কাজই হবে না।

আমি একটা ব্যাপারে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ করেছি, ২৫ বছর আগে বাংলাদেশ দ্বি-খণ্ডিত হলে পরে ভারতবর্ষের পতাকাকে মর্যাদা দেবার জন্য যারা সর্বস্ব ত্যাগ করে উদ্বাস্তু হয়ে আমাদের পশ্চিমবঙ্গে এসে আশ্রয় নিয়েছিলেন, তাদের

অনেকের আজও সুষ্ঠু পুনর্বাসন হয় নাই। তাদের জন্য কোন কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেলাম না। সেখানে বলা হয় নাই, যে সমস্ত জমিতে উদ্বাস্তু ভাইবোনেরা বসেছে তাদের সেই জমির মালিকানা দেবার ব্যবস্থা করছি। আমরা বাজেট আলোচনার সময় বলেছি তাদের ঐ জমি বিনা পয়সায় দিয়ে দেওয়া হোক। উদ্বাস্তুরা তাদের স্থাবর অস্থাবর সব সম্পত্তি পরিত্যাগ করে আসার ফলে যে স্বাধীনতা আমরা পেয়েছি, তাদের যথাযোগ্য মর্যাদা দেওয়া হোক। ঐ বীর যোদ্ধাদের মর্যাদা দেবার জন্য তাদের বিনা পয়সায় ঐ জমির মালিকানা দিয়ে দেওয়া হোক। আমাদের মুখ্যমন্ত্রীও প্রতিশ্রুতি দিয়েছিলেন যত শীঘ্র সম্ভব তা দিয়ে দেওয়া হবে। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোন ইঙ্গিত নাই। এটা বাস্তবিকই খুব দুঃখের, লজ্জার এবং আশঙ্কার কথা। তাই আবার এই উদ্বাস্তু ভাইবোনদের কথা এখানে তুলে ধরতে চাই। আপনারা এই উদ্বাস্তু সমস্যার প্রতি বিশেষভাবে একটু নজর দিন। তারা যাতে যে জমিতে আশ্রয় নিয়েছে সেই জমির মালিকানা পায় এই বছরের মধ্যে তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে বিনীত আবেদন রাখছি। এই কথা কয়টি বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে আমি পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি এবং আপনাকেও শ্রদ্ধা জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভবানীশংকর মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের যে ভাষণ আমরা শুনেছি তাকে আমি সমর্থন জানাচ্ছি। কিন্তু কয়েকটি বিষয়ের উল্লেখ অত্যন্ত অল্প থাকায় আমি সে সম্বন্ধে একটু উল্লেখ করতে চাই।

আমাদের সরকার যথেষ্ট প্রচেষ্টা করছেন। আমার নিজের ধারণা মাননীয় সভ্যদের ধারণাও একই হবে যে, সমস্ত প্রচেষ্টা আমাদের বানচাল হয়ে যাবে যদি আমরা ভালভাবে ফ্যামিলি প্ল্যানিং এক্সিকিউট না করতে পারি। আমি শুনেছি এই ফ্যামিলি প্ল্যানিং স্কীম এক্সিকিউট করতে যা খরচ হবে তার নাইনটি পারসেন্ট সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে দেওয়া হবে, আর মাত্র ১০ পারসেন্ট আমাদের গভর্নমেন্ট দেবেন। তাই বলতে চাই যে, বিশেষ করে যে প্রোভার্ব সকলেই জানেন যারা স্কুলে পড়ে—বাচ্চা ছেলেও জানে যে প্রিভেনসান ইজ বেটার দ্যান কিওর। যদি পশ্চিমবঙ্গে এখন দু হাজার হাসপাতাল হয় তার চেয়েও বেশী ইমপরট্যান্ট হচ্ছে এই প্রিভেনশান-এর, ফ্যামিলি প্ল্যানিং-এর মধ্যে দেওয়া উচিত। আমি দেখতে পাচ্ছি কি? আজকের দিনে আমাদের সরকার এ বিষয়ে মনোযোগ দিচ্ছেন না। আমরা রাস্তাঘাটে সব জায়গায় দেখতে পাই—দুটি কি তিনটি সন্তান। তার উপর যদি আরো ছেলেপেলে হয়, কর্মীরা তার পূর্ণ সুযোগ নিয়ে থাকেন ৪, ৫, ৬, ৭টির বেলাতে। আমি বলতে চাই রাজ্যপালের সরকার ইমিডিয়েটলি এর একটা ব্যবস্থা করুন। যদি এই সমস্ত জিনিস লংটার্ম প্রোগ্রাম বলে মনে হচ্ছে, কিন্তু লংটার্ম হলেও এক জায়গায় তো আরম্ভ করতে হবে। আমরা বিধানসভায় এক বছর হল এসেছি। আমাদের কাছে এ সমস্ত জিনিস মনে হচ্ছে। কাজেই টেম্পোরারি মেজার হিসাবে বলুন, তা না করে এই লংটার্ম প্রোগ্রাম এক জায়গায় স্টার্ট করা দরকার। মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের দেশকে যদি বাঁচাতে চান, তা হলে ফ্যামিলি প্ল্যানিং করা দরকার এবং আমাদের দেশের উপযোগী তা করতে হবে। শুধু শহরে করলে হবে না, গ্রামে পাঠাতে হবে। গ্রামে কেবল একজন কম্পাউন্ডার এবং গ্রাম-সেবক বা একজন ডাক্তার পাঠালেই তাতেই কি সব হয়ে গেল? এক্সপার্ট কমিটি গঠন করুন। মন্ত্রিমণ্ডলী পশ্চিমবাংলার উপযোগী আবহাওয়া ও মনোবৃত্তি অনুসারে যেভাবে দেশ চলেছে সেটাকে খাপ খাইয়ে ফ্যামিলি প্ল্যানিং একজিকিউট করুন। দেশ জুড়ে যা চলেছে সেটাকে খাপ খাইয়ে ফ্যামিলি প্ল্যানিং করা দরকার। আমাদের সরকারের এতে খরচ খুবই কম, ১০ পারসেন্ট। সুতরাং সরকার করবেন না কেন? আর একটা কথা শিক্ষার ব্যাপারে। অনেকে এ ব্যাপারে অনেক কথা বলেছেন, সরকার সে সমস্ত বিষয় চিন্তা করবেন। সিলেবাস কি হবে সে সম্বন্ধে বলেছেন। প্রোগ্রাম কি হবে সে সম্বন্ধে বলবেন। কিন্তু আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলবো, কম্পালসারি ফ্রি এডুকেসানের কথা চিন্তা করুন। আজ ছেলেমেয়েদের স্বাস্থ্য কি সেটা একবার চিন্তা করুন। স্বাস্থ্য খারাপ যে ছেলেমেয়ের, তাকে হাজার লেখাপড়া শেখান, তার দ্বারা কিছু হবে না—সে কি করবে, সে আমাদের লাইবিলিটি হবে। সেইজন্য কম্পালসারি ফিজিকাল এডুকেসান সে ব্যাপারটা বিবেচনা করবেন এবং বিশেষ করে স্বাস্থ্য মন্ত্রিমহাশয় এটা

বিবেচনা করবেন। কারণ এটা জানা দরকার যে ফিজিক্যালি আনফিট বয়েজ অ্যান্ড গার্লস-এর জন্য প্লেস ও মার্ক করা দরকার। কারণ তা না হলে সব ফিজিক্যালি আনফিট থেকে যাবে। এর জন্য ৩০০ নম্বরব হওয়া দরকার -১০০ নম্বর থাকবে থিওরিটিক্যাল ও ২০০ নম্বর থাকবে প্র্যাকটিক্যাল। ডেলি লাস্টের দিকে একটা করে পিরিয়াড থাকা দরকার আইদার পি টি অর গেমস। পিরিয়াড স্কুলে ও কলেজে। আসল কথা সবচে ফিজিক্যাল এডুকেসানেব উপব জোর দেওয়া দরকার, এটাকে ইমপরটেন্স দেওয়া দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমি শেষ করছি।

**শ্রীবারিদবরণ দাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে ধন্যবাদ জানিয়ে শ্রীমতী সাত্তার ধন্যবাদসূচক যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। আমাদের বিধানসভায় যোগ দিয়েছেন আমাদেব তিনজন নূতন আর এস পি সদস্য। সাবেকী বাংলা প্রথায় সংগঠনের তরফ থেকে তাদের নমস্কাব জানাচ্ছি। মাননীয় স্পীকাব মহাশয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তা পড়বার ও বোঝবাব চেষ্টা করেছিলাম যে, আমরা কতটা এগিয়েছি ও তিনি কি বলতে চেয়েছেন। একটা কথা বারবার মনে পড়ছিলো যেটা, রাজ্যপালের ভাষণে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি সেটা নেই। ৪ বছর ধরে বাংলাদেশের মাটিতে সন্ত্রাসের রাজত্ব চলছিলো ঠিক, এক বছর হল এখানে একটা স্থিতিশীল সরকাব এসেছে ঠিক।

[4-50—5 p.m.]

কিন্তু আজকে আমাদের সংকল্প কোথায়? যদি সংকল্প থাকে সেই সংকল্প বাস্তবে রূপায়ণের কোথায় বাধা আছে? কোথায় বাধা পাচ্ছি? সেই বাধাগুলো দেখিয়ে দেবার প্রয়োজন ছিল। আজকে রাজ্যপালের ভাষণ নিয়ে যখন বলতে যাই, যখন তাকিয়ে দেখি গ্রামের দিকে। আমরা শহরের মানুষ, আমাদের মুখে একথা হয়ত মানায় না, গ্রামকে আমরা কম জানি, কিন্তু আমাদের তত্ত্বের তাত্ত্বিক নেতা গান্ধীজী যে গ্রাম স্বরাজের কথা বলেছিলেন, সেই গ্রামগুলিব সর্বাঙ্গীণ উন্নয়ন, ছোট্ট ছোট্ট গ্রামগুলিকে নিজেদের পরিধির মধ্যে স্বরাজের পথে পৌঁছে দেবার জন্য যা তাঁর চিন্তাধারা ও দৃষ্টিভঙ্গির মধ্যে প্রকাশ পেয়েছিল, আমি আশা করেছিলাম আগামী দিনে এক বছর এগোবে সেই দিকে, বিশেষ করে আজকে স্বাধীনতার রজতজয়ন্তী বর্ষে। কিন্তু এই দিকে নির্দেশ পাই নি, আফশোসের কথা আমরা যারা যুবকেরা সেই দিকে নির্দেশ পাই নি। আজকে যুবকরা যারা বিধানসভায় জমায়েত হয়েছিল নির্বাচিনের পূর্বে, নির্বাচনের সময় এবং এখানেও বারবার বলেছি, আমরা বাংলাদেশের ভয়াবহ বেকারসমস্যার সমাধানের জন্য বলিষ্ঠ পদক্ষেপ রাখবো। রাজ্যপাল মহাশয়, তাঁর বক্তব্যে বলেছেন যে, আমাদের সর্বাপেক্ষা যে গুরুতর সমস্যা আমার সরকারের উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে, তা হল রাজ্যের বেকারসমস্যা। কিন্তু এই বেকারসমস্যার সমাধানের জন্য সরকারের যে পদক্ষেপ নেওয়ার প্রয়োজন ছিল, এই সরকার তা নিচ্ছেন না, তা বলছি না। কিন্তু এই সরকার একটা কথা বারবার ভুলে যাবার চেষ্টা করছেন বাংলাদেশে গত চার বছর ধরে যে রাজনীতি চলেছিল, তাতে অঙ্গুলি নির্দেশ করে অনেকে বলেছিল, বেকারীর লড়াই, দারিদ্রের লড়াই। কিন্তু আমি মনে করি, একশোটা কারণ থাকলে খুন ও সন্ত্রাসের রাজনীতির তার মধ্যে একটি কারণ ছিল বেকারীর। অনেকগুলো মটিভেটেড অ্যাকটিভিটিস খুন এবং সন্ত্রাসে টেনে এনেছিল। কিন্তু বাংলাদেশের ২৮ লক্ষ যুবকের কথা যদি এই সরকার বলতে না পারে তবে যে আন্দোলন আসবে তা বেকারদের সংগঠিত আন্দোলন হবে। সে আন্দোলন দেওয়াল লিখন বা পোস্টার লিখন দিয়ে এগিয়ে দেওয়ার দরকার হবে না। সে আন্দোলন বোমা, পিস্তল, পাইপগানে রোখা যাবে না বা যারা রোখবার চেষ্টা করবেন ভুল পথে হাঁটবেন। সে আন্দোলন পুলিস দিয়ে, মিসা দিয়ে বন্ধ করা যাবে না। সে আন্দোলন যদি আসে তবে বাংলার অর্থনৈতিক কাঠামো আবার চুরমার হবে। তাই বেকারসমস্যাকে যুদ্ধকালীন জরুরী অবস্থার ভিত্তিতে মোকাবিলা করার জন্য সরকারকে এগোতে হবে। সরকার যে দৃষ্টিভঙ্গি নিয়ে এগোচ্ছেন আমি তাকে গ্রহণ করতে পারছি ঠিক, কিন্তু আরও বলিষ্ঠ ও স্বচ্ছ না হলে আগামী দিনে বাংলার মাটিতে নূতন করে সন্ত্রাসের রাজনীতি এসে যাওয়া অসম্ভব নয়। আমি গভর্নর সাহেবের বক্তব্য পড়তে পড়তে এডুকেসান সম্বন্ধে তাঁর বক্তব্য দেখলাম।

প্রত্যেকটি প্রগতির পথে পা বাড়ান জাতি সবার আগে যেখানে কুঠারঘাত করে সেটা হল শিক্ষার ব্যবস্থা, শিক্ষার কাঠামো। আজকে ২৫ বছর পেরিয়ে গেলেও এই রাজ্যপালের ভাষণের মাধ্যমে পেলাম না এই শিক্ষা ব্যবস্থার পরিবর্তনের কথা। আমরা বারবার বলে এসেছি, ছাত্ররা গণ-টোকাটুকিতে নেমে পড়েছে, নৈতিক মানের অবনতি হয়েছে, একথা স্বীকার করি। শিক্ষামন্ত্রী এসেছেন তিনি চিন্তা করে দেখবেন নৈতিক মানের অবনতির কারণ ছাত্রসমাজ, না শিক্ষক সমাজ। আজকে যে দৃষ্টিভঙ্গি নিয়ে ছাত্রসমাজকে এগিয়ে দেবার দরকার ছিল, নেতৃত্ব সেখানে ব্যর্থ হয়েছেন কিনা। একটা জাতি গঠন করতে গেলে শুধুমাত্র পতাকা কাধে নিয়ে এগোলেই জাতি গঠন হয় না। শিক্ষা জগতে, শিল্প সংস্কৃতিতে নেতৃত্বের প্রয়োজন আছে। সেই নেতৃত্ব ওপার বাংলায় পেয়েছিল মুজিবর রহমান সাহেব। একটা জাতি গর্জন করে উঠেছিল। এপার বাংলায় আমাদের সব কিছু থাকা সত্ত্বেও আমরা পাচ্ছি না। নেতৃত্বের দুর্ভিক্ষ দেখা দিয়েছে। শিক্ষা ব্যবস্থা, পরীক্ষা ব্যবস্থায় পরিবর্তনের প্রয়োজন আছে। এই বাংলাদেশ থেকেই সেই বৈপ্লবিক নীতি ঘোষিত হবে আমি মনে প্রাণে একথা বিশ্বাস করি। আজকে আনন্দের সঙ্গে এই সভায় যেটা সবাই জানেন উচ্চারণ করতে চাই যে, এই সভার থেকেই ঘোষিত নীতি হয়েছিল কয়লা খনি ন্যাশনালাইজড করবার জন্য। এখানে যা ঘোষণা করা হয়েছিল, যে প্রস্তাব নেওয়া হয়েছিল সেই প্রস্তাব সুপারিশ করে মন্ত্রিসভা পাঠিয়েছিল কেন্দ্রে। কেন্দ্র কয়লাখনি গ্রহণ করেছে। এই সরকার এবং কেন্দ্রীয় সরকারকে এই সভার তরফ থেকে আমি তাই আন্তরিক অভিনন্দন জানাই। কথাপ্রসঙ্গে বলতে চাই এই কয়লাখনি জাতীয়করণ হয়েছে এই শুভ সংবাদ নিয়ে এ আই টি ইউ সি সম্মেলনে মুখ্যমন্ত্রী গিয়েছিলেন। ডাঙ্গে সাহেবের বক্তব্য বলে অনেকে অনেক কথা বলেছেন। আমি একটা কথা কান খাঁড়া করে শুনবার চেষ্টা করেছিলাম। সেটা হচ্ছে, ডাঙ্গে সাহেবের আর একটা বক্তব্য ছিল, সিদ্ধার্থবাবু খালি হাতে আমাদের সামনে আসতে পারেন নি, সংগ্রামরত এ আই টি ইউ সি-র সামনে তিনি খালি হাতে আসবার সাহস পান নি। আমরা বিশ্বাস করি ৫২ বছরের ইতিহাস সম্বলিত এ আই টি ইউ সি নিশ্চয় সংগ্রামী সংগঠন। এই সংগ্রামী সংগঠনের প্রথম সভাপতি ছিলেন দেশবন্ধু চিত্তরঞ্জন দাস। পরবর্তী পর্যায়ে রাজনৈতিক মতপার্থক্য আমাদের আই এন টি ইউ সি গড়তে বাধ্য করেছে। কিন্তু তাদের সংগ্রামকে আমরা অস্বীকার করি না, স্বীকার করি। আমরা সংগ্রাম স্বীকার করি, অন্যান্য ট্রেড ইউনিয়ন আন্দোলনও স্বীকার করি, যারা শৃঙ্খলাবদ্ধ ট্রেড ইউনিয়ন আন্দোলন করেন। সর্বোপরি আমরা স্বীকার করি সংগ্রামরত বাংলাদেশের মানুষকে ডাঙ্গে সাহেব এই কথা বলে গেছেন, আমি শুধু এই কথা আপনার মাধ্যমে এই সভার কাছে বলে যাচ্ছি যে, আমাদের মুখ্যমন্ত্রী বা আমাদের নেতারা খালি হাতে কোন কথা বলবার জন্য জনগণের সামনে যাচ্ছেন না। তাদের আমি এই কথা বলতে চাই যে, আমাদের এই সভায় এই সরকার একটির পর একটি বৈপ্লবিক নীতি ঘোষণা করেছেন, সিদ্ধান্ত গ্রহণ করেছেন। সিদ্ধার্থশংকর রায়কে বুর্জোয়াদের প্রতীক বলে চিহ্নিত করবার চেষ্টা হয়েছে। কিন্তু আমি জানি, আমাদের পার্টি যখন দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলদের বিরুদ্ধে সংগ্রামে নেমেছিল বামপন্থী হঠকারিতা দূরে সরিয়ে ফেলে দিয়ে শান্তিপূর্ণ পথে গণতান্ত্রিক কায়দায় বিপ্লব কায়েম করবার শপথ নিয়েছিল শ্রীমতী গান্ধীর নেতৃত্বে, তখন এই বাংলাদেশের প্রতিটি গ্রামে গ্রামে নগরে নগরে প্রত্যেকটি কংগ্রেস মনোভাবাপন্ন মানুষ বা ব্যক্তির কাছে গিয়ে যে কজন মানুষ শ্রীমতী গান্ধীর নীতি গ্রহণ করবার জন্য দাবি নিয়ে এগিয়ে গিয়েছিলেন সিদ্ধার্থশংকর রায় তাদের মধ্যে একজন। আমি যে কেন্দ্র থেকে নির্বাচিত হয়েছি সেই কেন্দ্রে প্রথম সভা করবার জন্য সিদ্ধার্থশংকর রায়কে ডেকেছিলাম। তিনি আসবেন বলে কথাও দিয়েছিলেন। তিন ঘণ্টা পরে মিটিং-এ এসেছিলেন। কারণ, তিনি কমিউনিস্ট পার্টি অব ইন্ডিয়ার একজন প্রার্থীর সমর্থনে কলকাতার মিটিং-এ আটকে গিয়েছিলেন। আজকে মনে রাখতে হবে প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার শ্রীমতী মিত্র, গণি সাহেব বা সিদ্ধার্থশঙ্কর রায় সখের খেলনা নয়, এটা বাংলাদেশের সংগ্রামী মানুষের এক সুষম সোনার ফসল। গণতান্ত্রিক মোর্চা ভেঙে যাবে, গুঁড়িয়ে যাবে বা থাকবে—গণতান্ত্রিক মোর্চা আছে এবং থাকবে, কোন শক্তিই এই গণতান্ত্রিক মোর্চাকে বন্ধ করতে পারবে না, ভাঙতে পারবে না। মাননীয় স্পীকার, স্যার, আজকে শুধু এই প্রসঙ্গে আমি এইটুকু বলতে পারি যে, সিদ্ধার্থশঙ্কর রায় বুর্জোয়া কি বুর্জোয়া নয় এ নিয়ে অনেক আলোচনা হল, গত যুক্তফ্রন্ট সরকারের নেতৃত্ব যারা দিয়েছিলেন, তাদের মধ্যে যারা নেতা আছেন যেমন হরেকৃষ্ণ কোঙার, তিনি বেইমান, সিদ্ধার্থশংকর রায়ও

বেইমান। কেন বেইমান? হরেকৃষ্ণ কোঙার মহাশয় কৃষকের ঘরে জন্ম নিয়েছিলেন। তার রাজত্বকালে বাংলাদেশের মেহনতী মানুষের স্বার্থ চুরমার হয়েছিল। তিনি নিম্ন-মধ্যবিত্ত বা মধ্যবিত্ত শ্রেণী থেকে এসেছিলেন এবং তথাকথিতভাবে তিনি সেই শ্রেণীর স্বার্থকে চুরমার করেছিলেন। আর সিদ্ধার্থশঙ্কর রায়ও তাঁর শ্রেণীর স্বার্থ চুরমার করে শ্রেণীর প্রতি বেইমানী, বিশ্বাসঘাতকতা করলেন, যদি কেউ মনে করেন তিনি অন্য শ্রেণী থেকে এসেছেন সেই সিদ্ধার্থশঙ্কর রায় একটির পর একটি প্রগতিশীল নীতি নিয়ে তাঁর সেই তথাকথিত উচ্চ-মধ্যবিত্ত বা মধ্যবিত্ত শ্রেণীর স্বার্থ জলাঞ্জলি দিয়ে নিম্ন-মধ্যবিত্ত, মেহনতী মানুষের স্বার্থ আজকে সবচেয়ে বেশী করে দেখছেন, সাধারণ মানুষের কথা অনেক বেশী করে বলছেন সেই জন্য তিনি তাঁর শ্রেণীর প্রতি বেইমানী করছেন। তিনি বলেছেন প্রভিডেন্ট ফান্ড, ই এস আই-এর টাকা না দিলে আটক আইনে গ্রেপ্তার করা হবে। কোন্ কংগ্রেস সরকার, কোন্ সরকার এই বৈপ্লবিক নীতি ঘোষণা করেছিলেন? সিদ্ধার্থশঙ্কর রায়ের সরকার এই কথা ঘোষণা করেছেন। তাই সিদ্ধার্থশঙ্কর রায় তাঁর শ্রেণীর প্রতি বেইমানী করে সাধারণ মানুষের কথা বলেছেন। তিনি বেইমান, কোঙার সাহেবও বেইমান। তবে এই দুটো বেইমানীর মধ্যে ফারাক আছে, পার্থক্য আছে। মিঃ স্পীকার স্যার, আজকে তাই আপনার কাছে বক্তব্য রাখতে গিয়ে সব শেষে আমি এই কথা বলতে চাই, গভর্নরের ভাষণের উপর আর যেতে চাচ্ছি না—আমরা কিসের কারণে, কিসের বাধা পেয়ে আমাদের প্রগতিশীল ১৭ দফা কর্মসূচিকে এগিয়ে নিয়ে যেতে পারছি না সেটা ঘোষণা করবার জন্য প্রয়োজনীয় সময় এখন এসেছে এবং সেটা আমাদের রাজ্যসরকার পারেন নি বলে আমি দুঃখিত। কিন্তু একটি কথা আমাদের মনে রাখতে হবে যে, আমলাতন্ত্রের বিরুদ্ধে প্রত্যেকটি দল আজকে জেহাদ ঘোষণা করছেন এবং আমলাতন্ত্রকে ধ্বংস করবার জন্য সংঘবদ্ধ আন্দোলনের প্রয়োজন আছে। একজন আমলাতন্ত্র মনে করেন তিনি বুকে কান রাখলে ধড়ফড়ানি শুনতে পান, বুঝতে পারেন, তিনি হচ্ছেন ডাক্তার, একজন আমলা মনে করেন ইনস্ট্রুমেন্টে হাত দিলে তিনি বুঝতে পারেন, তিনি হচ্ছেন টেকনোলজিস্ট, একজন আমলা মনে করেন তিনি যদি এডুকেসন ডিপার্টমেন্টে বসেন, তা হলে তাঁর মত শিক্ষাবিদ্ আর বোধ হয় ভারতবর্ষে নেই। কাজেই এই আমলাদের মনোবৃত্তি, দৃষ্টিভঙ্গি যদি ২৫ বছর পরেও পরিবর্তন না করা যায়, তা হলে এই বাংলার মাটিতে আমরা যে সোনালী ভারতবর্ষ গড়ে তোলার স্বপ্ন দেখছি, সেই স্বপ্ন বানচাল হয়ে [illegible] বিধানসভার প্রাঙ্গণ থেকে এই আওয়াজ ওঠা উচিত যাতে আমাদের পরিকল্পনা, চিন্তা, মত, পথ পরিবর্তন হতে পারে। স্বাধীনতার পরে আমলাতন্ত্রের ঘুষ খাবার টেন্ডেন্সি কমে গিয়েছিল। কংগ্রেস সরকার প্রতিষ্ঠিত হবার কিছুদিন বাদে কাজ করবার প্রেরণা এসেছিল, কিন্তু আজকে আবার নতুন করে সেই আমলাতান্ত্রিক মনোবৃত্তি দেখা দিয়েছে। তাই মিঃ স্পীকার স্যার, আপনার সামনে এই কথা বলতে চাই যে, আমাদের চিন্তাধারার পরিবর্তন হলেও আমলাতন্ত্রের মনোবৃত্তির কোন পরিবর্তন হয় নি। আমাদের পার্টি, আমাদের মোর্চা অনেক গঠনমূলক কাজে এগিয়ে যাবার চেষ্টা করেছিল, কিন্তু এই আমলাতন্ত্র আমাদের সেই পথকে বানচাল করে দিচ্ছে। তাই আমলাদের এই যে ফাইল বাঁধার রাজনীতি, এই ফাইল বাঁধার রাজনীতিকে যদি ধ্বংস করতে হয় এবং বাংলাদেশের সাড়ে চার কোটি মানুষের আশা-আকাঙ্ক্ষাকে যদি বাস্তবে রূপায়িত করতে হয় তা হলে এই বিধানসভার প্রাঙ্গণ থেকে আমাদের আওয়াজ তুলতে হবে, 'ফাইল হঠাও, ফাইল হঠাও, ফাইল হঠাও।' মিঃ স্পীকার স্যার এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5—5-10 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাস:** মাননীয় স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব মাননীয়া সদস্যা শ্রীমতী নুরুন্নেসা সাত্তার উত্থাপন করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি এবং সমর্থন করে আমি আপনার মাধ্যমে ২-৪টি কথা বলবার চেষ্টা করবো। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে ১১ মাস হল আমাদের এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং মন্ত্রিসভা যেটুকু কাজ করতে পেরেছেন বা যেসমস্ত কর্মসূচি রেখেছেন নিশ্চয় তা ধন্যবাদের পাত্র এবং ধন্যবাদের পাত্র এই জন্য যে, তাঁরা কলকাতার মধ্যেই তাঁদের কার্যকলাপ আবদ্ধ না রেখে গ্রামবাংলার বিভিন্ন জেলার মধ্যে ছড়িয়ে দিয়েছেন এবং বিভিন্ন লোকের মনে ব্যথা, বেদনা, সুখদুঃখ বোঝবার চেষ্টা করেছেন এবং তার প্রতিকার করবার চেষ্টা করছেন

কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জানি না, তারা যে ভাবে বাধার সম্মুখীন হচ্ছেন তাতে কতদূর কি কাজ করতে পারবেন। সে সম্বন্ধে যদিও তাদের সদিচ্ছা আছে, কিন্তু বর্তমান আমলাদের দ্বারা, তাদের কার্যকলাপে যেভাবে তারা বাধাপ্রাপ্ত হচ্ছেন তাতে তরা সাফল্যলাভ করতে পারবেন কিনা তাতে আমার সন্দেহ আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভা বসবার কিছুদিন আগে কয়েকজন মন্ত্রীর যেরকম বিবৃতি কাগজে বেরিয়েছে তাতে তাদের অসহায় অবস্থার চিত্র ফুটে উঠেছে এবং আমরা ঐ দলীয় সদস্য হিসাবে শুধু দুঃখিতই নই, লজ্জিতও বটে। আমাদের সেচ মন্ত্রিমহাশয় বলেছেন সেদিন আনন্দবাজার পত্রিকায় যে, মহানন্দা নদীতে সাড়ে চার কোটি টাকার কাজ করবার জন্য বিভাগীয় অফিসারদের নির্দেশ দেওয়া হয় এবং বিভাগীয়ভাবে সেই কাজ হবে যাতে ৩০ হাজার লোকের কর্মসংস্থান-এর ব্যবস্থা হয়। কিন্তু তারা আমলাদের চাপে পড়ে সেই কাজের ৬০ ভাগ ঠিকাদারদের মারফত করাতে বাধ্য হচ্ছেন। এ ছাড়া কংসাবতী প্রোজেক্টে যে ২০ হাজার লোকের কর্মসংস্থানের প্রকল্প তারা রেখেছিলেন সেটাও অফিসারদের চাপে পড়ে বানচাল হয়ে যাচ্ছে। এ ছাড়া আবার দেখা যাচ্ছে, বসুমতী পত্রিকার এডিটোরিয়ালে লিখেছে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী কয়েকজন ডাক্তারের বদলির ব্যাপারে মুখ্যমন্ত্রীর সম্মতি নেওয়া সত্ত্বেও হেরে গেছেন। তা হলে আমাদের মন্ত্রিসভা এবং মুখ্যমন্ত্রী যে সঙ্কল্প এবং সদিচ্ছা নিয়ে কাজ করতে এগিয়ে এসেছেন, তার একটা তুলনামূলক জিনিস আপনার সামনে রাখতে চাই একটা গল্পের মাধ্যমে। কোন দেশে একজন ভাল রাজা ছিলেন, তিনি একটা ভাল কাজ করবেন বলে ঠিক করলেন। তিনি মনে করলেন যে, একটা দুধের সরোবর করবেন। সকলকে তিনি বললেন যে, এক ঘটি করে দুধ আমার পুকুরে দাও। লোকেরা মনে করলো সকলে তো দুধ দেবে, আমি এক ঘটি জল দিয়ে আসি। সকলে এইরকম মনে করে, সকলেই এক ঘটি করে জল দিয়ে এলো। সকালবেলা গিয়ে রাজা দেখেন পুকুরটা জলে ভর্তি হয়ে গেছে। এইরকম মন্ত্রীদের সদিচ্ছা থাকলেও আমলারা দুধের বদলে জল ঢেলে প্রশাসনকে নষ্ট করে দিচ্ছে, পচা এবং নোংরা জলে পরিণত করছে। আমি জানি না এই অসহায় অবস্থার কবে অবসান হবে। আমাদের মন্ত্রী মাত্র ত্রিশ জন। এদের অবস্থা কি, সেটা আমি গতবারে কিছু বলেছি। আবার আর একবার বলছি, এঁদের অবস্থা ঠিক সেই পাঠান সম্রাটের মত। পাঠান সম্রাটের এত বেগম ছিল যে অনেক বেগমের সঙ্গে দেখাসাক্ষাত না হলেও তাদের ছেলেপুলে হত। সেইসমস্ত ছেলেপুলে সম্রাটের ছেলে হিসাবে তার ঘাড়ে পড়তো। সেইরকম আমলারা কোথায় কি করছেন তার দায়দায়িত্ব সমস্তই মন্ত্রীদের ঘাড়ে পড়ছে। এখানে আমরা করুণভাবে মন্ত্রীদের অসহায় অবস্থা দেখছি। এইভাবে এরা কি করবেন আমি ঠিক বুঝতে পারছি না। এই অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে, চাকরির ব্যাপারে অনেক মাননীয় সদস্য এই সভায় তাঁদের বক্তব্য রেখেছেন। জানি না, এঁরা সামগ্রিকভাবে সমস্ত সম্প্রদায় থেকে লোক নেবার কথা বলেছেন কিনা, যদি বলে থাকেন, তা হলে আমি খুশী হব। কিন্তু স্যার, বিশেষ করে চির-অবহেলিত এবং উপেক্ষিত তফসিলী এবং তফসিলী উপজাতি যারা আছে, তারা এখানে বহুদিন থেকে বঞ্চিত এবং লাঞ্ছিত অবস্থায় জীবন যাপন করছে, যারা ভূমিহীন, কর্মহীন, যাদের কর্মসংস্থান নেই [illegible] দৈনন্দিক সোর্স নেই, তাদের চাকরি দেবার কথা কেউ বলেন নি। আমি জানি না রাজ্যসরকার বিভিন্ন চাপে পড়ে কত চাকরি দিতে পারবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করবো, এই পশ্চিমবাংলায় ৪০ পার্সেন্ট কেন্দ্রীয় সরকারের পদ খালি আছে, যদি তিনি একটু আন্তরিক চেষ্টা করেন, তা হলে এই ৪০ পার্সেন্ট পদ তফসিলী এবং তফসিলী উপজাতি চাকরি পেতে পারে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাচ্ছি। রাজ্যপালের ভাষণকে সমর্থন করছি এই জন্য যে বিগত ১১ মাসে এই পশ্চিমবাংলায় বর্তমান সরকার শান্তি এবং শৃঙ্খলা ফিরিয়ে এনেছেন। বিগত চার-পাঁচ বছরে যুক্তফ্রন্টের আমলে তাণ্ডব লীলা এই পশ্চিমবাংলার জনমানসের উপর, ক্ষেত খামারের উপর, শিল্পের উপর বয়ে গেছে তার সম্পূর্ণ অবসান এই সরকার করতে পেরেছেন তার জন্য আমি গর্বিত বোধ করছি এবং বর্তমান সরকারকে অভিনন্দন জানাচ্ছি। এ ছাড়া বিগত ২৪ বছরে যে সমস্ত উন্নয়ন কাজ হয়েছে তার তুলনামূলকভাবে বিগত ১১ মাসে কোন কোন বিষয়ে বিশেষ করে সেচ, কৃষি, এই সমস্ত বিষয়ে এবং বিদ্যুৎ প্রভৃতির যে উন্নয়ন কার্য হয়েছে, সেইগুলো বাস্তবিক ভাবে প্রশংসনীয়। অবশ্য এই প্রশংসা করতে গিয়ে এই কথা বলবো যে, জনসাধারণের

যে পরিমাণে এইগুলি প্রয়োজন, সেই পরিমাণে কাজ এখনও পর্যন্ত হয় নি। সেইগুলি করবার যথেষ্ট প্রয়োজনীয়তা আছে। আর একটা কথা বলতে চাই এখানে আর এস পি নেতা বেস্টার-উইচ মহাশয় একটা কথা বলেছেন যে, রাজ্যপালের ভাষণ কতকগুলো কথার ফুলঝুরি এবং বর্তমান সরকার কালোবাজারীদের সঙ্গে প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে যোগাযোগ রেখে পরিস্থিতি জটিল করে তুলছেন। আমি একটা কথা উল্লেখ করছি, তার পার্টি যখন যুক্তফ্রন্টের সঙ্গে ছিলেন সেই সময় তার পার্টির নেতা ননী ভট্টাচার্য মহাশয় স্বাস্থ্যমন্ত্রী ছিলেন। সেই সময় বালুরঘাট সদর হাঁসপাতালে এক বাক্স ঔষধ খোলা হয়, সেই ঔষধের বাক্সটা সরকার থেকে পাঠানো হয়েছিল। সেই বাক্স যখন খোলা হল তখন দেখা গেল তাতে খালি মাটি এবং বালি ভরা রয়েছে। পরবর্তী-কালে এই দুর্নীতির কোন অনুসন্ধান চল না এবং দোষী ব্যক্তিকে খুঁজে বার করা হ'ল না, তার শাস্তির ব্যবস্থা হল না। দ্বিতীয় নং হচ্ছে, আমাদের বালুরঘাটে ওনার দল খুব শক্তিশালী ছিল। ওখানকার স্থানীয় নেতৃবৃন্দ যারা আছেন, তারা এমনভাবে ধান লুঠ শুরু করলেন যার ফলে সেখানে তারা পাকা বাড়ি তুলে ফেললেন, এবং সেই বাড়িতে গিয়ে তাদের আশ্রয় নেবার সুযোগ হল এবং তারা সেখানে বসবাস করছেন বটে, কিন্তু পরবর্তী কালে জনসাধারণ তাদের আর সমর্থন জানালেন না। ১২নং অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল বেকারদের সম্বন্ধে উদ্বেগ প্রকাশ করেছেন। সে সম্বন্ধে আমি একটা সাজেসসান রাখতে চাই। অন্ততপক্ষে বর্তমান শিক্ষা-ব্যবস্থাকে সম্পূর্ণভাবে ঢেলে না সাজালে হবে না। বিশেষ করে কৃষি বিষয়ে শিক্ষা এবং শিল্প বিষয়ে শিক্ষার উপর বিশেষভাবে জোর দিতে হবে। এইভাবে শুধু ওয়ান-টিচার করলে চলবে না। প্রতিনিধিত্বমূলক শিক্ষাব্যবস্থা করা দরকার। আরও অনেক কিছু বলবার ছিল, কিন্তু সময়াভাবে বলতে পারলাম না।

[5-10– 5-20 p.m.]

**শ্রীপঞ্চানন সিংহঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয়া শ্রীমতী নুরেন্নাসা সাত্তার আমাদের সভার সামনে উপস্থাপিত করেছেন আমি সেটা সর্বান্তঃকরণে সমর্থন করি। আমি যে এলাকার অধিবাসী অর্থাৎ সুন্দরবন এলাকা, তার সম্পর্কে একটা উজ্জ্বল নতুন আশার আলো এই সরকার আমাদের দীর্ঘ ২৫ বছর পরে দেখিয়েছেন। এই কথা সর্বজনস্বীকৃত যে, বিরাট সম্ভাবনাপূর্ণ সুন্দরবনের যে বিশাল অঞ্চল স্বাধীনতার পর যুগ ধরে বছরের পর বছর ধ'রে বিভিন্ন ধরনের সরকার আসা সত্ত্বেও বৃটিশ আমল থেকে বিগত যুক্তফ্রন্টের আমল পর্যন্ত পশ্চিমবাংলার সব চেয়ে অবহেলিত এলাকা। সেখানে আমাদের আজ স্বীকার করতেই হবে যে, আমাদের গণতান্ত্রিক মোরচার শরীক সি পি আই-র প্রখ্যাত নেতা ডাঙ্গে সাহেব যাঁকে বুর্জোয়া বলে অপবাদ দিয়েছেন, সেই আমাদের নেতা শ্রীসিদ্ধার্থশংকর রায়-এর মুখ্যমন্ত্রিত্বে সর্বপ্রথম একটা দপ্তর খোলা হলো, সুন্দরবন উন্নয়ন দপ্তর। এই আমলেই সর্বপ্রথম ভারতবর্ষের প্রধানমন্ত্রী সুন্দরবন এলাকায় আমাদের পশ্চিম-বাংলার মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রী সহ সম্প্রতি পরিদর্শন করে গিয়েছেন দুই দিন ধরে। কয়লাখনি ন্যাশানালাইজেসন-এর কথা, যা আমরা এই বিধানসভা থেকে প্রচন্ড উৎসাহ নিয়ে সর্বসম্মতিক্রমে কেন্দ্রের কাছে যে প্রস্তাব ফলপ্রসূভাবে পাঠালাম, সেই ভাবে সুন্দরবন উন্নয়ন সম্পর্কেও আমরা এই সভার সকলদলের সদস্যদের কাছ হতে এইরকম সাড়া পেতে চাই। আমি অন্য বিষয়ে না গিয়ে সুন্দরবনের সম্বন্ধেই আমার বক্তব্যকে সীমাবদ্ধ রাখব। আমাদের দীর্ঘ-কালের দাবী সুন্দরবন উন্নয়নের জন্য একজন পূর্ণ কেবিনেট মন্ত্রী অবশেষে পেয়েছি কিন্তু তাঁর যে অবস্থা আমরা প্রত্যক্ষ করেছি তা অত্যন্ত শোচনীয়, তিনি যেন 'ঢাল নেই তলোয়ার নেই, নিধিরাম সর্দার'। সেই দপ্তরের জন্য কোন সেক্রেটারিয়েট স্টাফ নেই, অর্থ বরাদ্দ কি আছে তাও আমরা জানি না, আর্থিক ব্যাপারে মন্ত্রিমহাশয় সম্পূর্ণ কেন্দ্রের করুণার উপর নির্ভরশীল। আমি আশা করি, সামনের বাজেটে আমাদের এই বিভাগে অর্থ বরাদ্দ হবে। রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের সাথে বন্দোবস্ত করবেন যাতে অনুন্নত সুন্দরবনের সমস্ত উন্নয়ন কাজটা দ্রুত সুষ্ঠুভাবে হতে পারে। সেখানে ধান চাষের ক্ষেত্রে উন্নয়ন করা যায়, উন্নত ধরনের বীজ সেখানকার চাষীদের মধ্যে বন্টন করে বা ফার্টিলাইজারের বিভিন্ন সুলভ ব্যবস্থা ক'রে। পশ্চিমবাংলার অন্য জায়গার মত এই এলাকা নয়, এখানে চাষবাসের কতগুলি জটিল অসুবিধা

আছে। এখানে ডিপ টিউবওয়েল করা সম্ভব এখনও হয় নি; এমন কি শ্যালো টিউবওয়েলের পর্যন্ত ব্যবস্থা করা যায় নি, কারণ এখানে জমিতে লবণের ভাগ এত বেশী বলে। এমন কি সাম্প্রতিক খরার সময় পানীয় জলের নলকূপ সর্বপ্রথম অত্যন্ত অধিকসংখ্যক বসানোর যে প্রশংসনীয় প্রচেষ্টা হয়েছিল সেই প্রচেষ্টাও আজ পর্যন্ত কার্যকর হয় নি। এই কথা উল্লেখ করা উচিত যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী নিজে কয়েকমাস পূর্বে আমার এলাকায় বাসন্তি বিধানসভা কেন্দ্র একটা সম্মেলনে গিয়ে সুন্দরবনের দুরবস্থা বিশেষতঃ পানীয় জলের সমস্যা-- নিজে দেখে এসেছেন। তার পর আমাদের এই বিধানসভার অ্যাসুরেন্স কমিটি শ্রীআবদুল বারি বিশ্বাসের নেতৃত্বে ওখানকার গ্রামাঞ্চলে ঘুরে এসেছেন। আজ যদিও কিছুটা উন্নতির প্রচেষ্টা হচ্ছে কিন্তু পানীয় জলসরবরাহ ঠিক মত হচ্ছে না, সেখানে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং গ্রামীণ জলসরবরাহ বিভাগের মন্ত্রীর অবগতির জন্য জানাচ্ছি যে, এখন পর্যন্ত বাসন্তিতে খরায় মঞ্জুরী-কৃত ৩৫টির মধ্যে মাত্র ১৪টি টিউবওয়েল হয়েছে। আজ দু মাস প্রায় অবশিষ্ট নলকূপ বসানোর কাজ জিনিসপত্রের অভাবে বাসন্তী ব্লক এলাকায় বন্ধ হয়ে গিয়েছে। কারণ দেড় মাস ধরে আজ সেখানে নলকূপের পাইপ নেই; সরকারী মেটিরিয়াল সরবরাহ করা হচ্ছে না। গত ২রা ফেব্রুয়ারী একটা আর্জেন্ট টেলিগ্রাম করে গ্রামীণ জলসরবরাহ মন্ত্রী মাননীয় সাত্তার সাহেবকে এই বিষয়ে আমি জানিয়েছি। কিন্তু সেই অবস্থার আজও কোন উন্নতি হয় নি। সুতরাং মন্ত্রিসভা এই আমলাতান্ত্রিক ঢিলেমির বিষয়ে অবহিত হোন। আমার প্রস্তাব সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডকে সি এম ডি এ-র ন্যায় একটা অটোনোমাস ইউনিট যদি না করা যায়, তা হলে ডেভেলপমেন্টের নামে এই প্যাচওয়ার্ক করে, দুইটা নারিকেল গাছের চারা পুঁতে সত্যিকারের উন্নয়ন কিছু করা যাবে না। সুতরাং সুন্দরবনকে একটা সেপারেট ডিস্ট্রিক্ট করা যায় কিনা সেকথা চিন্তা করার জন্য আমি মন্ত্রিসভাকে অনুরোধ করছি। সর্বশেষে সুন্দরবনের আসন্ন সুদিনের আশায় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীরবীন্দ্রনাথ বেরা:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখব। ১১ মাস ধরে এই সরকার কি কৃষি, কি শিল্প, কি কর্মনিয়োগের ক্ষেত্রে যে সুযোগ সৃষ্টি করেছেন সেসব পশ্চিমবাংলার জনসাধারণ বুঝেছেন। সেজন্য জনসাধারণও সরকারের সংগে পূর্ণ সহযোগিতা করছেন। যে বিরোধী দলগুলি একযোগে বিধানসভা আরম্ভ হবার সময় থেকে বিধানসভার বাহিরে থেকে সরকারের বিরোধী ছিলেন, আজ দেখা যাচ্ছে তাঁদের মধ্যে ভাঙ্গন ধরেছে এবং তার ফলস্বরূপ সেই বামপন্থী দলের এক অংশ আজ এখানে এসেছেন। আমাদের বিরোধী বন্ধু নিজেকে হাতির সঙ্গে তুলনা করেছেন এই বিধানসভার অভ্যন্তরে এই সরকারের সমালোচনা করে বলেছেন যে, তিনি একটা [illegible] সৃষ্টি করেছেন। আমি তাঁকে অনুরোধ করব হাতির মত বড় কান দিয়ে সব ঢেকে রাখলে চলবে না, সেই কান সরিয়ে চোখ দিয়ে সব দেখার চেষ্টা করুন যে, এই সরকার কি করেছেন। এবার আমি ২-১টি কথা বলব। এই সরকার কর্তৃক প্রদত্ত প্রতিশ্রুতি ছিল পশ্চিমবাংলার বিদ্যালয়গুলিকে ঘাটতিভিত্তিক বেতন প্রকল্পের মধ্যে আনা হবে। রাজ্যপালের ভাষণে কিন্তু এ সম্বন্ধে পরিষ্কার কোন ইংগিত দেখতে পাচ্ছি না। কেন্দ্রের দিকে অংগুলি নির্দেশ করে যদি সরকার কাজ করেন, তা হলে সারা পশ্চিমবাংলায় মাধ্যমিক শিক্ষকরা দুরবস্থার মধ্যে পড়ে যাবে। তাই বর্তমান বৎসরে এ বিষয়ে নির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করার জন্য আমি আবেদন করছি। মেদিনীপুরের কথা বলতে গেলে বলব যে, সেখানকার প্রশাসনিক দিক থেকে তার অখণ্ডতা রক্ষা করা দরকার। এটা পশ্চিমবাংলার সর্ববৃহৎ জেলা। এই জেলা সম্পর্কে বিশেষ কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। এই জেলায় উচ্চশিক্ষার ক্ষেত্রে, চিকিৎসা বিদ্যালয়ের ক্ষেত্রে কিছু প্রতিষ্ঠান করার দৃষ্টি বহুকাল ধরে আছে। মন্ত্রিমণ্ডলী যখন মেদিনীপুরে অধিবেশন করেছিলেন তখন সেখানে উচ্চশিক্ষার ক্ষেত্রে একটা বিশ্ববিদ্যালয় এবং আর একটা মেডিকেল কলেজ-এর কথা বলা হয়েছিল। কিন্তু রাজ্যপালের ভাষণে সে কথার কোন উল্লেখ নেই। পশ্চিমবাংলার সমস্ত বিশ্ববিদ্যালয় গঙ্গার এপাশে অবস্থিত। মেদিনীপুর বাঁকুড়া, পুরুলিয়ার লোক এত দরিদ্র যে, এই শিক্ষার ব্যয়ভার বহন করা তাদের পক্ষে অসম্ভব। সুতরাং সরকারের কাছে আশা করব এ সম্পর্কে অবিলম্বে কার্যকর ব্যবস্থা অবলম্বন করবেন। এই কথা বলে আমি শেষ করছি।

[5-20—5-30 p.m.]

**শ্রীসন্তোষকুমার মণ্ডলঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমাদের সরকার যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে বিভিন্ন সমস্যার মোকাবেলা করে কাজ করে চলেছেন, দেশে যেভাবে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে এনেছেন, দেশের মধ্যে খরা এবং বন্যার মোকাবেলা যেভাবে করেছেন, আমাদের মন্ত্রিমণ্ডলী যেভাবে অক্লান্ত পরিশ্রম করে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তারই আভাস আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে পেয়েছি। তাই রাজ্যপালের ভাষণকে যাঁরা অসত্য বলে এখানে ঘোষণা করেছেন তাঁরা সত্যের অপলাপ করেছেন। এখানে আর এস পি দলের যাঁরা সদস্য আছেন তাঁদের মধ্যে একজন বলেছিলেন, সরকারী কর্মচারীদের বরখাস্ত করা হয়েছে। সরকারী কর্মচারীদের মধ্যে কিছুসংখ্যক উচ্চপদস্থ কর্মচারী যারা সরকারের অগ্রগতিকে পদে পদে ব্যাহত করে দিচ্ছে তাদের যদি বরখাস্ত করা হয়, তা হলে তাতে তাদের মাথা ব্যথা হয় এটা আশ্চর্যের কথা। যুক্তফ্রন্টের সময়ে মন্ত্রিমণ্ডলীকে অপমান করতে গিয়েছিল যে কর্মচারী, সেই সরকারী কর্মচারীদের পার্টির যন্ত্ররূপে ব্যবহার করেছেন সেই কর্মচারীদের যদি বরখাস্ত করা হয়, তা হলে তাঁদের মাথা ব্যথা হয় এটা আশ্চর্যের কথা। ভূমিসংস্কারের কথায় তাঁরা বলেছেন যারা চাষী মজুর তারা জমি পান নি। আমি জিজ্ঞাসা করি, যুক্তফ্রন্টের আমলে তাঁরা কত জমি দিয়েছেন? যে বীভৎস দৃশ্য দেখেছি আজও সেটা আমাদের দেশের মানুষের মন থেকে মুছে যায় নি। তার প্রমাণস্বরূপ যে বন্ধু আজকে বললেন তাঁদের কয়জনকে কবরে পাঠিয়েছে, সেটা তাঁরা ভালভাবে জানেন। যাই হোক, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের মধ্যে বেকারসমস্যা, অন্যান্য বিভিন্ন সমস্যার কথা বলা আছে, সেই সমস্যা সমাধান করার দায়িত্ব তিনি মন্ত্রিমণ্ডলীর উপর অর্পণ করেছেন। মন্ত্রিমণ্ডলীর উপর যে দায়িত্ব দেওয়া হয়েছে তা তাঁরা নিশ্চয়ই ভবিষ্যতে পালন করবেন। এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীব্রজকিশোর মাইতিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে শ্রীমতী সাত্তার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাঁর সেই প্রস্তাবকে সমর্থন করে অল্প কিছু বক্তব্য রাখছি, কারণ, সময় আমার অল্প। কয়েকদিন ধরে এই বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলেছে তাকে একদিকে দেখতে পেয়েছি দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলদের বসন্তবিলাপ, আর একদিকে শুনতে পেয়েছি রাতের অন্ধকারে পরিষদীয় গণতন্ত্রের মুণ্ডুপাত করে আর দিনের আলোতে সুড় সুড় করে গণতন্ত্রের পথে এসে বসে—এই জিনিস দেখতে পাচ্ছি।

আজকে এটা খুব দুঃখের কথা যে, একটা ভাল এবং গঠনধর্মী বিরোধী দল আমাদের দেশে নেই। এটা যদি থাকত, তা হলে আমরা যে ভুল করছি সেটা তাঁরা তুলে ধরতে পারতেন। কিন্তু ওঁদের সেই ভুল ধরবার মত মনোবৃত্তি নেই। রাজ্যপালের ভাষণ সম্বন্ধে বলতে গিয়ে আমার পূর্ববর্তী বক্তা রবিনবরণ দাস বলেছেন আমলাতন্ত্রের পরাধীনের কথা। আমি রাজ্যপালের ভাষণ পড়তে পড়তে দেখলাম কত ভুল কথা আমাদের মন্ত্রিসভাকে জানান হয়েছে। এবং লেখা হয়েছে, মেদিনীপুরের কেলেঘাই পরিকল্পনা সমাপ্ত হয়েছে সেখানকার জনসাধারণের সুখ-সমৃদ্ধি বেড়ে গেছে। এটা যে কত বড় ভুল কথা সেটা আর বলার নয়। মন্ত্রিমহাশয় বোধ হয় জানেন না, এই প্রকল্পের কাজ অর্ধসমাপ্ত অবস্থায় পড়ে রয়েছে। তারা কোন কমপেনসেসন পায় নি, তারা সমুদ্রের মধ্যে পড়ে রয়েছে এবং তাদের চাষবাস করবার কোন উপায় নেই। তা হলে এই অর্ধসমাপ্ত পরিকল্পনা কি উপকার করল সেটা আমি বুঝতে পারছি না। রাজ্যপালের বক্তব্য শুনতে শুনতে আমার মনে পড়ছে ফরাসী দেশের কথা। সেখানে ২১ বার মন্ত্রিসভার উত্থান-পতন ঘটেছিল। আমিও তাই ভাবছি, আমাদের মন্ত্রিসভাকে আমলারা যেভাবে রিপোর্ট দিয়ে বিভ্রান্ত করছেন তাতে আমাদেরও ওই পথে এগুতে না হয়। মাননীয় রাজ্যপালের ভাষণে যেকথা নেই আমি সেকথা বলছি যে, ডেমোক্রেটিক ডিসেন্ট্রালাইজেসনের জন্য আমাদের এমন কোন ব্যবস্থা গ্রহণ করা দরকার যাতে এই সমস্ত আমলাদের হাত থেকে আমরা মুক্তি পাই। এই জিনিস যদি আমরা না করতে পারি, তা হলে যত ভাল কাজই আমরা করি না কেন, সেগুলো ওই লালফিতার বাঁধনে পড়ে থাকবে। আর একটা কথা যা রাজ্যপালের ভাষণে নেই সেটা আমি বলছি। এতদিন পর্যন্ত যে কাজ হয়েছে তাতে দেখেছি এক-একটা বিশেষ বিশেষ এরিয়ার মধ্যেই কাজ করা

হয়েছে। বিরাট যে এলাকা পড়ে রয়েছে সেকথা চিন্তা করাই হয় নি। আমি যেখানে বাস করি তার এরিয়া ২০০ মাইল। বিগত ১০ বছরে সেখানে কোন রাস্তা তৈরি করা হয় নি এবং বড় রকমের কোন ডেভলপমেন্টের কাজ হয় নি—ছোট ছোট কাজ কিছু করা হয়েছে মাত্র। আমার বক্তব্য হচ্ছে আমাদের যদি লক্ষ্যে পেঁছাতে হয়, তা হলে এত শম্বুকগতিতে এগুলে আমরা কিছুই করতে পারব না।

**শ্রীবলাইলাল শেঠঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাতে গিয়ে আমাদের বিরোধী পক্ষের কয়েকজন বক্তা যে হতাশাব্যঞ্জক বক্তব্য শোনালেন সে সম্বন্ধে ২-৪টি কথা বলতে চাই। আমি জানি, এই সরকার আসার আগে পশ্চিমবাংলার অবস্থা কেমন চলছিল। কোথাও কোথাও শান্তি-শৃংখলা বিঘ্নিত হচ্ছে বলে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। আমি যে এলাকা থেকে এসেছি, সেই তারকেশ্বর এলাকায় ও'দের সহকর্মী বন্ধু যিনি ছিলেন তিনি যে রাজত্ব চালিয়েছিলেন তাতে দেখছি আজ হুগলী জেলায় তাঁর আসন আর নেই। ১৯৬৭-৬৯ সালের কার্যকলাপের ফলে সেখানকার জনসাধারণ পুরস্কারস্বরূপ তাঁকে ঘরে পাঠিয়ে দিয়েছে। ১৯৬৯ সালে আমাদের শিক্ষাক্ষেত্রে যে অবস্থা চলছিল তার উন্নতি হয়েছে। ১৯৬৯ সালের সরকার এই সুনাম নিতে পারতেন। কিন্তু লজ্জার বিষয় তাঁরা সেই সুনাম নিতে পারেন নি। তখনকার মন্ত্রিসভার ইচ্ছা ছিল, কেন্দ্রীয় সরকারেরও ইচ্ছা ছিল, তাঁরা পশ্চিমবাংলায় কিছু কিছু প্রাথমিক বিদ্যালয়ের মঞ্জুরীও দিয়েছিলেন, কাজেই তখনকার সরকার যদি এটা করতে পারতেন, তা হলে ১৯৬৯ সালেই তাঁরা এই সুনামটুকু নিতে পারতেন।

[5-30—5-40 p.m.]

আমি আরও জানি কেন্দ্র থেকে বিমাতৃসুলভের কথা যারা বলেন, কেন্দ্র থেকে তিনশো প্রাথমিক বিদ্যালয় করার কথা বলা হয়েছিলো ১৯৬৯ সালে যেটা ক্যাশ প্রোগ্রাম সিস্টেম বলে যেখানে ৫,০০০ টাকা করে দেবার নিয়ম আছে সেখানো তিনশো স্কুলের টাকা ফেরৎ পাঠিয়ে দেওয়া হয়েছিল। স্বাস্থ্যের ব্যাপারেও আমরা জানি, আমাদের স্বাস্থ্য মন্ত্রিমহাশয় দশ মাসের মধ্যে যেটুকু করতে পেরেছেন, আমার এলাকায় ১৯৬৭ সালে হাসপাতাল তৈরি হয়ে পড়েছিল, ডাক্তার দিতে পারেন নি, আমি দেখেছি আমাদের স্বাস্থ্য মন্ত্রিমহাশয় ঐ এলাকার ছেলেকে সেখানে ডাক্তার নিয়োগ করে সেখানকার গরিব জনসাধারণের স্বাস্থ্য পরীক্ষার সুযোগ করে দিয়েছেন। এ ছাড়াও পুঁজিবাদ খতমের যে ইচ্ছা এই সরকারের আছে তার একটা নজীরও আমি দিচ্ছি। আমাদের ওখানে একটা চোর কম্পানি আছে যার নাম প্রাইভেট ইলেকট্রিক কম্পানি। সেই চোর প্রাইভেট ইলেকট্রিক কম্পানির লাইসেন্স আমাদের সরকার ক্যানসেল করে দিয়েছে। এবং স্টেট ইলেকট্রিসিটি তার ভার গ্রহণ করেছে। এটাতে আমরা দেখতে পেলাম যে, আমাদের সরকারের পুঁজিবাদ খতম করার ইচ্ছা আছে। কিন্তু তার সংগে সংগে এই কথা আমরা বলতে পারি, কোন কোন সদস্যের হয়তো মনে ক্ষোভের সঞ্চার হতে পারে, তারা হয়তো কোন কোন সরকারী সদস্যের প্রতি কটাক্ষপাত করেছেন। আমি তাদের বলতে পারি যে, আমরা হয়তো অনেকেই তাদের সমবয়সী নয়, কিন্তু অভিজ্ঞতাও হয়তো আমাদের বেশী নেই। তবে এইটুকু দেখেছি, ইতিহাসের কথা তারা অনেকবার বলেছেন, আমাদের বয়স অল্প হলেও যদি আমরা ইতিহাসের পাতা উল্টাই, অনেক প্রবীণ সদস্যের চেয়েও হয়তো ইতিহাস অনুসরণ করতে পারি। সেইদিক থেকে আমরা দেখতে পেয়েছি ১৯৬৭-৬৯ সালে ইতিহাসের পাতাকে এত তাড়াতাড়ি ভর্তি করবার চেষ্টা হয়েছিল, নয়-দশ মাস যেতে না যেতেই ছাত্ররা সেই ইতিহাসকে জঞ্জালে ফেলে দিয়েছে, আস্তকুঁড়ে ফেলে দিয়েছে। আমাদের সে বিষয়ে সতর্ক থাকতে হবে। আমরা জানি ১৯৬৭-৬৯ সালে যখন আমরা কলেজ প্রাঙ্গণে লেখাপড়া শিখতে গিয়েছিলাম, তখন আমাদের লেখাপড়া শিখতে দেওয়া হয় নি। আমরা হয়তো এই আসনে আসতে পারতাম না ১৯৫২ সালে ১৯৫৭ সালে কিংবা ১৯৬৭ সালে যাঁরা এই আসনে বসেছিলেন তাঁদের হয়তো সুযোগ হতো আবার আসবার, কিন্তু পশ্চিমবাংলার মানুষ বললো, না তোমাদের আর কলেজ প্রাঙ্গণে বা স্কুল প্রাঙ্গণে থাকা চলবে না। ১৯৬৭-৬৮-৬৯ সালে যারা ঐ আসনগুলি দখল করে রেখেছে তাদের মধ্যেই আমাদের বিশ্বাস নেই। সেখানে তোমাদের পাঠাতে হবে। তাই জনসাধারণ আমাদের এখানে পাঠিয়েছে। আমরা সিদ্ধার্থবাবুকে আমাদের দলনেতা করে আমরা তাঁর উপর

কাজের ভার দিয়েছি। কিন্তু আমরা দেখছি, আমলাদের দৌরাত্ম্যে কাজ কিছু হচ্ছে না, কারণ আমরা জানি কো-অর্ডিনেশন কমিটি বলে একটা সরকারী সংস্থা আছে। তাদের কাজের নমুনা পশ্চিমবাংলার মানুষ জানে। কিন্তু এটাও আমরা জানি যে, সরকারী কর্মচারীদের একটা অংশের কাজ করবার ইচ্ছা আছে। কিন্তু একগাদা আলুর মধ্যে যদি দুচারটে পচা আলু থাকে, তা হলে যেমন সমস্ত আলুই নষ্ট হয়ে যায় তেমনি অবস্থা হয়েছে। কিন্তু এ বিষয়ে সরকারকে বিশেষ দৃষ্টি রাখতে হবে। আমরা জানি আমলাতন্ত্রকে খর্ব করার ইচ্ছা এই সরকারের আছে। তাই আমরা দেখেছি গ্রামবাংলায় যেখানে বি ডি ও-র উপর কাজের তদারকি করবার ভার সরকার দিয়েছিলেন সেখানে কি সরকার পক্ষের, কি বিরোধী পক্ষের সদস্যদের বি ডি কমিটির চেয়ারম্যান করে দেওয়া হয়েছে বি ডি ও-র উপর তদারকি করার জন্য এবং বিরোধী পক্ষও স্বীকার করেছেন যে, ল্যান্ড রিফর্ম কমিটি করে দেওয়া হয়েছে সেখানে কংগ্রেসের লোক, মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোক, আর এস পি পার্টির লোক খাটছে। আমি নিজে জানি, হুগলী জেলার স্কুল বোর্ড-এ যদিও মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোক যারা বুর্জোয়া শিক্ষাব্যবস্থা বলে চীৎকার করেন তারা, চন্দননগরের মার্ক্সবাদী পার্টির এম এল এ ঐ স্কুল বোর্ডের মিটিং-এ অ্যাটেন্ড করেন। কি লজ্জার ব্যাপার, আবার তারা বিধানসভাকে জোচ্চোরের আড্ডাখানা বলেন। এই সরকারকে বলেন বুর্জোয়া। আবার আমরা দেখেছি হরিপাল ওয়ার্কার্স পার্টির এম এল এ তাঁর গ্রামে যখন ইলেকট্রিক যায় নি সেই এম এল এ আমার কাছে এসে বলে, আমরা তো তোমাদের সরকারকে ভালো বলি, আমাদের যেতে ইচ্ছা করে, কিন্তু আমাদের পার্টির বিধানে যেতে পারবো না। যখন সেখানকার বি ডি ও কাজ করছে না, আমার কাছে অভিযোগ করেছিলো, আমি সঙ্গে সঙ্গে মন্ত্রিমহাশয়ের কাছে গিয়ে বলেছি। মন্ত্রিমহাশয় তদন্ত করে তাঁকে সাতদিনের মধ্যে ট্রান্সফারের ব্যবস্থা করে দিলেন এবং আশ্বাস দিলেন উপযুক্ত তদন্ত করে যদি তিনি দোষী সাব্যস্ত হন তখন তাঁকে শাস্তি দেবেন। আমরা যখন সেই বি ডি ও-র একটু পরিচিতি খুঁজতে গেলাম পেছনের দিকে তাকিয়ে দেখি ১৯৬৭-৬৯ সালের পর যেসব নেতারা আজকে এখানে আসতে পারেন নি তখন এই বি ডি ও তাদেরই সমর্থন জানিয়েছিলেন।

আমি এখানে এটা বলব, আমরা যারা তরুণ সদস্য এখানে এসেছি, কাজ যেভাবে এগুচ্ছে, তাতে খুব আশা করতে পারছি না। এটা জানি যে, ১৯৫৭ সালে সরকারী কর্মচারী যেমন ছিল, এখনও ঠিক তেমনিই আছে, আমরা তা জানি। রাজ্যপাল ভাষণ দিয়েছেন, তিনি বলে গিয়েছেন বটে, কিন্তু সিস্টেম বদলায় নি। আমরা দেখছি অজয়বাবু মুখ্যমন্ত্রী ছিলেন, প্রফুল্লবাবু মুখ্যমন্ত্রী ছিলেন, সিদ্ধার্থবাবু মুখ্যমন্ত্রী হলেন, কিন্তু সেই সিস্টেমই আছে। আমরা সদস্য নির্বাচিত হয়ে এসেছি বটে, সেই সিস্টেমের কোন পরিবর্তন হয় নি। এই সিস্টেমের পরিবর্তনের জন্য এই সরকারকে সচেষ্ট হতে হবে। আমাদের হাতে একটা চৌকিদার বদল করবার ক্ষমতা নাই। মন্ত্রিমহাশয়রা আছেন, কিন্তু তাঁদের একটা কনস্টেবলকে ট্রান্সফার করার ক্ষমতা নাই। এই সিস্টেমকে ভাঙতে হবে, এই সিস্টেমকে ভাঙতে না পারলে কাজে এগুতে পারব না। ১৯৬৭-৬৯ সালের ইতিহাস সাক্ষী, আমাদের সরকার পক্ষের লোক সেটা মনে রেখে কাজের দিকে এগিয়ে যেতে হবে। এ কথা বলে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানাচ্ছি।

**শ্রীআফতাবুদ্দিন মন্ডল:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল যে ভাষণ আমাদের এই হাউসে রেখেছেন, আমি তা সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে বিধানসভার বন্ধু সদস্যদের বিশেষ করে আর এস পি সদস্যদের হাতি বলে স্বীকার করছি। তবে তিন পায়া হাতি, চার পায়া নয়। তাঁরা তিনজন এসেছেন। আমি আপনাকে তাঁদের কীর্তিকলাপ একটু স্মরণ করিয়ে দিতে চাই। তাঁরা আমাদের বলেন এমন একটা রাজত্বে বাস করছেন যেখানে আইন-শৃঙ্খলা বলে জিনিস নাই। তাঁরা ১৯৭২ সালের নির্বাচন ভুলে যাবেন না, কোন রকমে বাংলাদেশের মানুষ তাঁদের বাঁচিয়ে দিয়েছেন, ডুবতে ডুবতে অতি কষ্টে তিনজন গায়ে বেঁচে গিয়েছেন এবং এক বছর পর নতমস্তকে অক্ষত দেহে এখানে আসতে পেরেছেন। কিন্তু তাঁদের হাতের রক্তের ছাপ অনেক বাংলাদেশে আছে, একথা ভুললে হবে না। আমি এখানে একটা জিনিস স্মরণ করিয়ে দেব, যত দামী খাটিয়াই হোক তাতে ছারপোকা থাকছে এবং আমরাই সব এটা মনে করছি, এটা

যেমন ঠিক নয়, সেটা ভাবতে হবে। বাংলাদেশের মুখ্যমন্ত্রীকে আজকে বুর্জোয়া ব'লে কটাক্ষ করা হয়েছে। (আর এস পি বেঞ্চ থেকে জনৈক সদস্যঃ অথচ তাঁদের সঙ্গেই তো ঘর করছেন।) ঘর অনেকের সঙ্গেই করতে হয়, আপনাদের সঙ্গেও তো ঘর করতে হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আমাদের বন্ধু সদস্য এখানে কটাক্ষ করেছেন। আমি স্যার, একটা গল্প বলি, অজয়বাবু যখন মুখ্যমন্ত্রী তখন তদানীন্তন একজন মন্ত্রী ছিলেন হরেকৃষ্ণবাবু, ভূমি-রাজস্ব মন্ত্রী, আর জ্যোতি বসু ছিলেন স্বরাষ্ট্র মন্ত্রী। আপনি স্যার, জানেন অজয়বাবু খদ্দর পরেন, এখনও পরেন, তিনি গান্ধীবাদী লোক, সকালবেলায় উঠে তিনি গাইতেন রঘুপতি রাঘব রাজা রাম, আর হরেকৃষ্ণবাবু বলতেন, তোমাকে দেখাব মর্তমান। বিধানসভার ভিতরে ইউনিটি থাকলেও, বাইরে তাঁদের এইরকম ইউনিটি ছিল। আমি সেই কথা আর এস পি-কেও ভাবতে বলি, তাঁদের এস ইউ সি, সুবোধবাবুর সঙ্গে সেই সম্পর্ক, মার্ক্সিস্ট কমিউনিস্ট পার্টি জ্যোতিবাবুর সঙ্গেও সেই সম্পর্ক, তবু তাঁদের ইউনাইটেড হয়ে চলতে হবে, বাংলাদেশের মানুষকে দেখাতে হবে ইউনাইটেড ফ্রন্ট।

[5-40 5-50 p.m.]

তাই ইউনাইটেড ফ্রন্ট করে চলতে হবে বাংলাদেশে সে যেমন করেই হোক। সুতরাং ইউনাইটেড ফ্রন্টকে লেফটিস্ট ফ্রন্ট বলতে হবে—মার্ক্সিস্ট বলা যাবে না, আর এস পি বলা যাবে না। কারণ ঐ ঝাণ্ডা দেখে বাংলাদেশের মায়েরা এখনো তাদের সন্তানদের বাইরে বেরুতে দেয় না, অনেক বোন এখনো ভয়ে লোককে পাঠাতে চান কোন নিরাপদ জায়গায় [illegible] ঐ ঝাণ্ডা দিয়ে মুখ বেঁধে নিয়ে যায় [illegible] করে সেই ভয় এখনো বাংলাদেশের মানুষের আছে। স্যার, এদের কীর্তিকলাপের কথা বলতে গেলে আর একবার ইতিহাসকে নতুন করে লিখতে হবে। আর যে লেখা আছে, সে লেখা আগামী পাঁচ বছর পরে যদি কোন ঐতিহাসিক বিশ্লেষণ করবার জন্য জন্মান, তা হলে তিনি দেখবেন বাংলাদেশের ইতিহাসে কোথায় যেন একটু কালি পড়েছে, যা জীবনে কোনদিন মুছে যাবে না। বাংলাদেশের সেই কালি চোখের জলে বন্ধ দিয়ে লেখা যা লিখতে দেওয়া হয় নি সেই সমস্ত জায়গায়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে জিনিস বলতে গিয়েছিলাম, আমাদের বাংলাদেশের মুখ্যমন্ত্রীকে কেউ বলেছে বুর্জোয়া, আমি তাদের বলে রাখি, স্মরণ করবেন এই কথা অস্বীকার করবার উপায় নাই। আজ ২৫ বছর পরে আমরা দেশের অর্থনৈতিক বনিয়াদকে সুদৃঢ় করতে চাচ্ছি। সেই এক্সপেরিমেন্ট করতে গিয়ে কোন কোন ক্ষেত্রে আমাদের ব্যর্থতা এসেছে। কিন্তু নতুন করে শুরু করবার দিনও তো আছে। যে কথা আমার বন্ধু বারি সাহেব বলে গেছেন, আমিও সেই কথা বলি, সংকল্প না হলে কোন কাজেই এগিয়ে যাওয়া যাবে না। বাংলাদেশের মুখ্যমন্ত্রীকে যদি কেউ বলে থাকেন বুর্জোয়া সে সজ্ঞানে হোক বা অজ্ঞানে হোক, যেভাবেই বলুক যিনি বলেছেন আমি বলে রাখি তিনি মনের দিক থেকে অথুসী, নিশ্চয় তার পরবর্তী অধ্যায়ে বাড়িতে বসে স্বপ্ন দেখেছেন বা চিন্তা করেছেন বা তাঁর দলের প্রত্যেকটি সহকর্মী বন্ধু বসে চিন্তা করেছেন যে একটা [illegible] মহাভুল হয়েছে এই ভুলকে স্বীকার করতে হলে শুধু কোন পার্টি [illegible] হবে না। ফ্যাক্টটাকে বিশ্লেষণ করুন। যদি তাই হয়, আমি একথা বলবো, বাংলাদেশের মুখ্যমন্ত্রী এক বৎসরে কেন্দ্রের কাছ থেকে যা আদায় করতে পেরেছেন, তাঁর প্রত্যেকটি পদক্ষেপ [illegible] গণতান্ত্রিক সমাজতন্ত্র ও [illegible] দিকে এগিয়ে চলেছে আমি বলবো, এমতাবস্থায় বাংলাদেশের মুখ্যমন্ত্রীকে কেউ যদি বুর্জোয়া বা ক্যাপিটালিস্ট হিসেবে আখ্যা দেয়, তা হলে আমি বলি সেই মুখ্যমন্ত্রীর পাশে দাঁড়িয়ে তাঁর সেই ভাষণকে আমরা নতমস্তকে মেনে নিয়ে বাংলাদেশের মুখ্যমন্ত্রীর হাত বলিষ্ঠ করবার জন্য আমরা সংকল্পবদ্ধ এবং ঐক্যবদ্ধ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বাংলাদেশের কৃষকদের কথা একটু বলা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রী ও আমাদের ল্যান্ড রেভিনিউ মন্ত্রী একটু আগে এখানে ছিলেন, ভূমিরাজস্ব মন্ত্রীও ছিলেন। আমাদের কৃষিমন্ত্রী সাত্তার সাহেব এখনো হাউসে বসে আছেন। আমি একটা

ছোট্ট ঘটনার কথা এখানে তুলে ধরছি। আমাদের প্রচেষ্টা আপনাদের সংকল্প, আপনাদের আইন সব কিছুকে আমরা অক্ষরে অক্ষরে পালন করে চলা, কিন্তু একথা ঠিকই যে, আইন বাংলাদেশের বুকে আপনারা প্রবর্তন করেছেন, সেই আইনের সুযোগ বাংলাদেশের কৃষক কোনদিন পায় নি কিন্তু তাদের সম্বন্ধে একটা জিনিস বলে রাখছি ভুল করা হচ্ছে, একটা জিনিস তাদের আমরা দিতে পারি নি। বাংলাদেশের ভূমিহীন কৃষককে আজ যখন আপনারা জমি দিচ্ছেন, সেই দেওয়ার পরে একটা জায়গায় তারা মার খাচ্ছে প্রচণ্ডভাবে। সেই জমি পেয়েও সেখানে তারা চাষের উপযুক্ত পরিবেশ পাচ্ছে না, চাষ করবার মত শক্তি তাদের নাই। আলটিমেটলি যে জমি কৃষকদের নামে এক বিঘে, দু বিঘে আপনারা লিখে দিলেন সেই জমিই আবার দু-চার-পাঁচ বছর পরে আগের মালিকদের হাতে ফিরে আসছে। অন্য কোন কারণে সেই জমি তাকে পূর্বতন মালিকের কাছে বিক্রি করতে হচ্ছে। সুতরাং তাদের আগে আপনারা বাঁচাবার ব্যবস্থা করুন এবং তাদের প্রয়োজনীয় সার, বীজ ও অন্যান্য চাষের জিনিসপত্র দিয়ে চাষের উপযুক্ত পরিবেশ সৃষ্টি করে দিন।

আর একটি জিনিস বলি (রেড লাইট শোন) আর একটু সময় স্যার আমায় দিন। বাংলাদেশের গ্রামের দিকে একটু চেয়ে দেখুন। বাংলাদেশের ছোট ছোট শিল্প ও শিল্পীরা কেমন মার খাচ্ছে। বাংলাদেশের মুচি, কামার, কুমোর, ডোম, জেলে এদের ইতিহাসের কথা একটু বলা উচিত। বাংলাদেশের গ্রামের ৯০ পার্সেন্ট মানুষ এমনি দুর্দশাগ্রস্ত হয়ে পড়েছে। বাটা কোম্পানীর জুতো বেরুবার পর মুচিরা সব বেকার, আজ তারা খেতে পায় না। এই যে কম্পিটিশন-এর বাজার, বাটার তৈরি জুতার সঙ্গে তারা কম্পিটিশন-এ দাঁড়াতে পারছে না। কামার, জোলা, ডোম, জেলে ইত্যাদি সব বেকার হয়ে পড়েছে। বাংলাদেশের সরকারের কাছে অনুরোধ করবো, এই গ্রামবাংলার ছোট ছোট শিল্প ও শিল্পীকে বাঁচাবার ব্যবস্থা করুন। নতুবা অচিরে তারা ধ্বংসপ্রাপ্ত হবে, হাতের কাজের শিল্পও নষ্ট হবে। সেই দিকে আপনারা লক্ষ্য রেখে আগামী দিনে একটা কিছু কংক্রিট ব্যবস্থা করুন।

এই কথা কয়টি বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ্।

**শ্রীসুধাংশুশেখর তেওয়ারীঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সর্বান্তকরণে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবাংলার বেকারত্ব দূর করবার জন্য যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, তা দ্রুতগতিতে রূপায়ণের ব্যবস্থা করা উচিত। আমি রাজ্যপালের ভাষণে দেখতে পাচ্ছি শিল্প বিকাশের ক্ষেত্রে অনুন্নত সেল গঠন করা হয়েছে কয়েকটি জেলা নিয়ে। বাঁকুড়া জেলাও শিল্পে অনুন্নত। কিন্তু সেই বাঁকুড়া জেলা, সেই অনুন্নত সেলের মধ্যে নাই। যাতে আমাদের বাঁকুড়া জেলাকে এই সেলের আওতায় আনা হয়, তার জন্য আমি সরকারকে অনুরোধ করছি। কয়েকটি জেলাতে শিল্পোন্নয়নের কথা বলা হয়েছে। আমাদের বাঁকুড়া জেলায় শিল্পোন্নয়নের কোন পরিকল্পনা নেই। তাই মন্ত্রিমহোদয়ের কাছে অনুরোধ করছি, গ্রামীণ শিল্পোন্নয়ন পরিকল্পনার মধ্যে বাঁকুড়া জেলাকেও আনা হোক। বাঁকুড়ায় কোন বৃহত্তর শিল্প পরিকল্পনা নেই। সুতরাং রাতারাতি বাঁকুড়া জেলাকে কিছু করা যাবে না। বাঁকুড়া গরিব জেলা, অনুন্নত জেলা, প্রতি বছর খরাকবলিত হয় এবং ফলে দুর্ভিক্ষ দেখা দেয়। গত বছর খরার জন্য দুর্ভিক্ষ দেখা দেয়। সেইজন্য অনুরোধ জানাই যে, মন্ত্রিমণ্ডলী ব্যাপকভাবে সেচ ব্যবস্থা করুন। ডিপ টিউবওয়েল করুন। রাজ্যপালের ভাষণে এইসব কথা নেই। বাঁকুড়া জেলায় কতকগুলি পরিকল্পনা ছিল, শালি, আপার কংসাবতী, রাজহিড ইত্যাদি যদি গ্রহণ করা হত, তা হলে বাঁকুড়ার ভাল হত। এইসমস্ত পরিকল্পনা গ্রহণ করতে অনুরোধ জানাই। বাঁকুড়ায় দামোদরের বন্যার জন্য বড়জোড়া থানার মেজিয়া, শালতোড়া, ইন্দাস—এইসব অঞ্চল প্লাবিত ও শস্যহানি ও ক্ষয়ক্ষতি হয়। দামোদরকে যাতে বন্যার হাত থেকে এভাবে রক্ষা করা যায় তার অনুরোধ জানাই। রুর‍্যাল ইলেক্ট্রিফিকেসানে গ্রামে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করেছেন, দেখছি কোথাও কোথাও কিছু কিছু কাজও হয়েছে, কিন্তু আমরা রিপোর্টে দেখছি যে, প্রতি গ্রামে দু-চারটে লাইন টেনে লাইন দিচ্ছেন। কিন্তু ১০০-২০০ গ্রামে বিদ্যুৎ দেবার কথা বলেছেন

যাতে দু-চারটে পোস্ট না বসিয়ে সমস্ত গ্রামে যাতে কাজ সম্পূর্ণ হয় সেইভাবে অনুরোধ জানাই বাঁকুড়া জেলায় ধান হয় নি, সেইজন্য ইলেকট্রিফিকেসান ও নানা এমপ্লয়মেন্ট স্কীম যাতে গ্রহণ করা হয়, সে অনুরোধ জানাই। টেস্ট রিলিফের কাজে নানা স্কীম নিয়ে যাতে গরীব মানুষের উপকার হয় সেইজন্য অনুরোধ জানাই। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে স্বাগত জানিয়ে ও ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরথীন তালুকদারঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে ধন্যবাদ জানিয়ে আমি দু'চারটে কথা বলতে চাই। রাজ্যপাল যে পশ্চিমবাংলার যে আশাব্যঞ্জক চিত্র এঁকেছেন তার জন্য তাকে আমি ধন্যবাদ জানাই। বেকারসমস্যা সমাধানের অনেক কথা বলা হয়েছে, কিন্তু বেকারদের যে অবস্থা সেই অবস্থাই আছে। ১৭ হাজারের, বিদ্যুৎপর্ষদে ১০ হাজার চাকরি হবে, বন্ধ কলকারখানা খোলা হবে, বেকারদের চাকরি হবে এই সমস্ত কথা বলা হয়েছে, কিন্তু গত এক বছরে অবস্থা যেখানে ছিল ঠিক সেখানেই আছে। শিক্ষার ক্ষেত্রে প্রাথমিক বিদ্যালয় খুলে কিছু কিছু ব্যবস্থা করেছেন। কিন্তু সঙ্গে সঙ্গে নিরক্ষরতা দূর করবার ব্যবস্থা করুন। এই ব্যবস্থা করলে বহু বেকারের চাকরি হতে পারে এবং এর পরিপূর্ণ দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। সম্প্রতি বিধানসভায় প্রস্তাব অনুমোদন ক'রে কেন্দ্রীয় সরকার কয়লা শিল্প রাষ্ট্রায়ত্ত করেছেন। তার মধ্য দিয়ে ভারতের একটা অর্থনীতিক দৃঢ় পদক্ষেপ দেখা দিয়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে দেখতে পেলাম যে কয়লা রাষ্ট্রীয়করণের ফলে কয়লার খুচরা মূল্য এক টাকা থেকে এক টাকা চার আনা বেড়ে গেছে। আমাদের আর এস পি বন্ধুরা অনেক কথা বলেছেন—তাঁরা অনেক দিন আসেন নি—সি পি এম-এর মরফিয়া খেয়ে তাঁদের চোখ হলদে হয়ে আছে। আপনারা অপেক্ষা করুন সব দেখতে পাবেন।

5-50—6 p.m.]

ভূমিসংস্কার আরও ত্বরান্বিত করা প্রয়োজন এবং আমরা জানি, এই ভূমিসংস্কার ত্বরান্বিত না করে সমাজতান্ত্রিক কাঠামো তৈরি করা যায় না, তা হ'লে ভুল হয়ে যাবে। বিগত ২৫ বছর গ্রামবাংলায় ভূমিহীন শ্রমিক এবং কৃষি-মজুর আছে, তাদের সম্পর্কে আমাদের সরকার বিশেষ কিছুই চিন্তা করেন নি। যেটুকু করেছিলেন যুক্তফ্রন্টের কল্যাণে ভাগচাষীদের দুরাবস্থার সীমা ছিল না। তাই বলবো, ভূমিহীন কৃষক এবং মজুরদের ন্যূনতম মজুরির জন্য সরকার যে আইন করেছেন তা সত্যিকার প্রতিপালিত হচ্ছে কিনা সেটা দেখা সরকারের কর্তব্য। সমাজ-তান্ত্রিক রাষ্ট্রে সমাজতান্ত্রিক অর্থনীতি কায়েম করতে গেলে প্রশাসনযন্ত্রকে সমাজতান্ত্রিক করতে হবে। কিন্তু অনন্ত পরিতাপের কথা, রাইটার্স বিল্ডিংস এবং অন্যান্য অফিসে সরকারী আমলারা নিজেদের খেয়াল খুসিমতো কাজ করে চলেছেন। আমি জানি সম্প্রতি কলকাতার কয়েকটি হাসপাতালে চতুর্থ শ্রেণীর কর্মচারীদের ট্রান্সফার ক'রে নিজেদের গলদ ঢাকবার চেষ্টা করছেন। আমি জানি, সরকারের অনেক কিছু বাস্তব পরিকল্পনা রয়েছে, সেই পরিকল্পনা রূপায়ণের জন্য সরকারের ত্রুটি দেখতে পাচ্ছি না। কিন্তু প্রশাসনযন্ত্রকে দোষমুক্ত না করতে পারলে সরকারের যতই সদিচ্ছা থাক সরকার তা করতে পারবেন না। সেদিন রাজ্য-পালের ভাষণ-এর উপর বক্তব্য রাখতে গিয়ে ইলা মিত্র বলেছেন, আমরা সার্বিক ঐক্য চাই। আমরাও সার্বিক ঐক্য চাই। আমরা কংগ্রেসীরা সার্বিক ঐক্য চাই ব'লেই ভারতের বৃহত্তম দল হয়েও আপনাদের সাথে মোরচা করেছি। কিন্তু যখন ইলা মিত্র তাঁর দলের নেতার মাধ্যমে আমাদের সর্বজন শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে কটাক্ষ করেন তখন সন্দেহ জাগে আমরা সত্যিকার এগোচ্ছি না পিছোচ্ছি। তাই আমার প্রস্তাব, আমরা যদি সত্যিকার পশ্চিমবঙ্গকে সি পি এম-এর শ্মশান থেকে গড়ে তুলতে চাই, তা হ'লে সকলে একত্রে মিলে পশ্চিমবঙ্গকে গড়ে তোলবার ব্যবস্থা করতে হবে। তা হ'লেই সত্যিকার কাজ হবে।

**শ্রীশতদল মাহাতোঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ-এর উপর ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে দু'একটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণে বিশেষ ক'রে পুরুলিয়া জেলার কথার উল্লেখ দেখতে পাচ্ছি না। পুরুলিয়া অনুন্নত এবং

পুরুলিয়া সর্বদা খরা প্রপীড়িত এলাকা। বারো মাসই একরকম খরা থাকে। এখানে বছরে মাত্র একটি ফসল হয়। অথচ সিলিং পশ্চিমবঙ্গের অন্যত্রর সঙ্গে সমান রাখা হয়েছে। এই সম্পর্কে গত অধিবেশনে বলেছিলাম। এবারও সে সম্পর্কে উল্লেখ নেই। অনুন্নত জায়গা ব'লে ধরা হয়েছে মেদিনীপুরের ঝাড়গ্রাম, ২৪-পরগনার সুন্দরবন এবং দার্জিলিং জেলাকে। কিন্তু দুঃখের বিষয় পুরুলিয়া জেলা অনুন্নত হ'লেও তাকে ধরা হয় নি। এখানে বাঁদোয়া বলে একটা এলাকা আছে সেখানে যাতায়াতের কোন বিধি-ব্যবস্থা নেই। সেই জন্য আপনার মাধ্যমে আমি বিশেষ ক'রে ঘোষণা করতে চাই যে, পুরুলিয়া জেলার যানবাহনের বিশেষ যাতায়াতের যেন সুব্যবস্থা হয় এবং ওখানকার যেন সর্বাঙ্গীন বিকাশ হয়। সেই পরিপ্রেক্ষিতে আর একটি কথা হ'ল এই, উত্তরবঙ্গের জন্য যেমন উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে তেমনি পুরুলিয়ার জন্যও যেন অনুরূপ একটি উন্নয়ন পর্ষদ গঠিত হয়। এই প্রস্তাব আপনার মাধ্যমে বিধানসভায় রাখতে চাই। দ্বিতীয় কথা হচ্ছে, ১৪নং অনুচ্ছেদে লেখা আছে যুগ্মক্ষেত্রে পুরুলিয়ায় একটি মিশ্র ইস্পাত কারখানা স্থাপনের পরিকল্পনা আছে। এটা দীর্ঘদিন ধ'রে আমরা পেপারেই খালি দেখতে পাচ্ছি, কিন্তু এটা কবে হবে জানি না। আজকে ১৭ বছর হ'ল পুরুলিয়া পশ্চিমবাংলার মধ্যে চলে এসেছে, এখন পর্যন্ত কিছু হয় নি। শুনেছি ঝালদাতে একটি সিমেন্ট কারখানা হবে, কিন্তু এখন পর্যন্ত হ'ল না এবং কবে হবে তাও জানি না, এমন কি সাইট সিলেকসানও হয় নি। এখন আবার দেখছি পুরুলিয়ায় একটি মিশ্র ইস্পাত কারখানার উল্লেখ করা হয়েছে, সেটাও কবে হবে জানি না। এই ভাবে ধোঁকা দিয়ে পুরুলিয়া-বাসীদের কেবল বিভ্রান্ত করা হচ্ছে। তাই আমি এই বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মন্ত্রি-সভার বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এর পর আমি শিক্ষাব্যবস্থা সম্বন্ধে দু'একটি কথা বলতে চাই। আমাদের জেলাতে ১৩টি জুনিয়র বেসিক স্কুল, রয়েছে, গভর্নমেন্ট স্পনসোর্ড স্কুল রয়েছে। কিন্তু সেই স্কুলের শিক্ষকরা গভর্নমেন্টের স্কেল-এ বেতন পায় নি। তারা সরকারী কর্মচারীদের অনুরূপ ডি এ পাচ্ছে, কিন্তু বেসিক পে বাড়ে নি এবং পেনসন পাচ্ছে না, গ্র্যাচুইটি পাচ্ছে না, এমন কি যারা রিটায়ার করেছে তাদেরও পর্যন্ত কোনরূপ বিধি-ব্যবস্থা হয় নি। আমি এই কয়েকটি কথা ব'লে রাজ্যপালের ভাষণকে পুনরায় স্বাগত ও সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই রাজ্যপালের ভাষণকে স্বাগত জানাচ্ছি এবং সেই সঙ্গে পশ্চিমবাংলায় যে শান্তি ফিরে এসেছে, কল-কারখানা, ক্ষেত-খামারে, স্কুল-কলেজে, অফিস-আদালতে যে পুনরায় শান্তির আবহাওয়া সৃষ্টি হয়েছে সেই কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকায় আমি আন্তরিকভাবে তাকে ধন্যবাদ জানাচ্ছি। সেই সঙ্গে আমি এও দেখেছি, গ্রামবাংলার সাধারণ মানুষ যেসকল সুযোগ-সুবিধা চায় সেই কথাও এখানে উল্লেখ করা হয়েছে। সব চেয়ে বড় কথা হ'ল, আমরা কাজ করার জন্য চেষ্টা করছি এবং যে জিনিসগুলি সাধারণ মানুষের উপকারে লাগে সেগুলিকে যে রূপায়িত করার চেষ্টা করছি সেটা করতে গিয়ে একটা যে প্রশাসনিক বাধার সম্মুখীন হচ্ছি, সেই বাধার কথা কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাই নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির কথা বলছি। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিকে আমরা দেখতে পাচ্ছি, তার পরে ব্লক ডেভেলাপমেন্ট কমিটি আছে। সেই ব্লক ডেভেলাপমেন্ট কমিটি যে জিনিস পাশ করলো সেটা ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে গেল এবং ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি থেকে সেটা আমাদের রাজ্য-সরকারের কাছে আসে। এর মধ্যে কোন কোন পরিকল্পনা আমাদের রাজ্যসরকারের কাছে আসে এবং কোন কোন পরিকল্পনা আবার কেন্দ্রের কাছে যায়। সাধারণভাবে আমরা দেখতে পাই, পরিকল্পনাগুলি প্রথমে ব্লক থেকে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে পাঠানো হয় এবং সেগুলি আবার সেই স্টেট বা সেন্টারের আমলাদের হাতেই ছেড়ে দিতে হয় এবং তারা সেই রাইটার্সে বসে সেগুলির পরিবর্তন আনেন এবং সেগুলিকে আবার কাটাকাটি করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন আজকে কাজ করবার চেষ্টা করছি বা করতে যাচ্ছি, তখন আবার যদি এই ভাবে আমাদের আমলাদের হাতে চলে যেতে হয়, তা হ'লে দেশে কোন পরিকল্পনাই হবে না। আমরা দেখেছি দীর্ঘদিন ধ'রে আমাদের নানা রকম পরিকল্পনা নেওয়া হয়েছে, কিন্তু সেগুলি কার্যকর করা হয় নি। সাঁওতালদি এবং পুরুলিয়ার অ্যালয় স্টীলের ব্যাপারে এই সব জিনিস আমরা দেখতে পাচ্ছি যে, কার্যকর হচ্ছে না। তা ছাড়া আমরা দেখতে পাই যে,

[6—6-10 p.m.]

একটা শিল্পের জন্য কোন টাকা স্যাংশন হ'লে সেই টাকার ফোর পার্সেন্ট এস্টাব্লিশমেন্টে চলে যায়। এস্টাব্লিশমেন্ট চার্জ সেটা হচ্ছে, ধরুন কোন শিল্পের জন্য টাকা স্যাংশন হল, সঙ্গে সঙ্গে রাইটার্স বিল্ডিংসে অফিসারদের একজনের প্রমোশন হয়ে গেল, তারপর দেখা গেল বাড়ি ভাড়া করা হল আসবাবপত্র কেনা হ'ল এই ভাবে দেখা যায় পাঁচ কোটি টাকার শিল্পের জন্য ২০ লক্ষ টাকা এস্টাব্লিশমেন্ট খরচ হয়ে গেল। কাজেই এইগুলোয় আমাদের শিল্পের ব্যাঘাত হচ্ছে, এই ভাবে যদি প্রশাসনিক যন্ত্র চলতে থাকে, তা হ'লে আমাদের দেশে কোন সময়েই শিল্প গড়ে উঠতে পারবে না। তাই এই প্রশাসন যন্ত্রের আমূল পরিবর্তন করা দরকার। তা ছাড়া মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, একটা চাষীর জমি, সেই জমিটা তার, সে সেখানে বলদ কেনে লাঙ্গল কেনে, সার বীজ কেনে, কিন্তু সেটার জন্য যদি কোন পরিকল্পনা করতে হয়, তা হ'লে তাকে রাইটার্স বিল্ডিংসে আসতে হবে, কারণ এটা হচ্ছে সেন্টার। কারণ এখানে যতক্ষণ না সেটা স্যাংশন হয়ে যাচ্ছে, সেটা কার্যকর হবে না। একজন আমলা রাইটার্স বিল্ডিংসে বসে কি করতে পারবেন, কতটা প্ল্যান দিতে পারবেন, সেটা আমার যথেষ্ট সন্দেহ আছে। আজকে যদি কাজ করতে হয়, তা হ'লে প্রশাসন যন্ত্রকে পরিষ্কার করা দরকার। তা যদি না করতে পারি, তা হ'লে দেশের উন্নতি হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে দেখছি অনেক কথাই আছে, কিন্তু আমাদের বাঁকুড়া জেলার কোন উন্নতির কথা, কোন শিল্পের কথা নেই। ২৭নং অনুচ্ছেদে বলা আছে, বাঁকুড়া জেলায় এম এফ এ এল স্কীম চালু আছে বাঁকুড়ায় ২৫টি ব্লকে চালু আছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি যে, বাঁকুড়াতে ২৫টি ব্লকের মধ্যে মাত্র চারটি ব্লকে এই স্কীম হয়েছে, সেগুলো হচ্ছে গঙ্গাজলঘাটি, মেজিয়া, ছাতনা, শালতোড়া। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই ভাবে জিনিসটা আমলারা ঠিকমত রাজ্যপালের ভাষণের মধ্যে দিতে পারেন নি, আমাদের মন্ত্রিমণ্ডলীও জানতে পারেন নি যে, ক'টা জায়গায় এম এফ এ এল স্কীমে কাজ হচ্ছে। আজকে দেখতে পাচ্ছি যে, বাঁকুড়া যে ভাবে অবহেলিত হয়ে রয়েছে, বাঁকুড়া চিরকাল খরাক্লিষ্ট, সেখানে বেশির ভাগ লোকই তন্তবায়, শ্রমিক শ্রেণী, বিড়ি শ্রমিক এবং বেশির ভাগ খেতমজুরের কাজ করে, তাদের কথা, দুঃখের বিষয় এই ভাষণের মধ্যে কোথাও দেখতে পাচ্ছি না। এ ছাড়া রাজ্যপালের ভাষণের মধ্যে বাঁকুড়া জেলার কোন সার্বিক উন্নয়নের কথা কোথাও বলা নেই। সেখানে পানীয় জল বা চাষবাসের জন্য কোন কথা বলা হয় নি। গত কেবিনেটে ডিসিশন হয়েছিল মহিলা কলেজের বিষয় ব্রিজের কথা, সেখানকার স্কুলের, কলেজের গ্রান্ট দেবার কথা, তা আজ পর্যন্ত কার্যকর হয় নি। সবচেয়ে বড় জিনিস বাঁকুড়ায় কুষ্ঠ রোগ যেটা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে প্রত্যক্ষ ভাবে দেখবো আশা করেছিলাম। আজকে সেখানে হাজার হাজার লোক কুষ্ঠ রোগে ভুগছে যে রোগ সেরে যায়, তার কোন প্রকৃত ব্যবস্থা করা হয় নি। ফ্যামিলি প্ল্যানিং-এর জন্য প্ল্যানিং করছি, কিন্তু এই রোগের বিষয়ে প্ল্যান ক'রে প্রচারযন্ত্রের মাধ্যমে যদি ট্রিটমেন্ট করা যায় তা হ'লে এই রোগ সেরে যাবে এবং এই সব মানুষের পুনর্বাসনের জন্য যে প্রচেষ্টা চলছে তা সার্থক ক'রে তুলতে পারবো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই বক্তব্য আপনার মাধ্যমে [illegible] রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ-গ্রহণ করতে গিয়ে প্রথমে আমি এই কথা বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল আমাদের রাজ্যের বর্তমান পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে তাঁর ভাষণ উপস্থিত করতে পারেন নি। আমরা দেখছি যে, আমাদের এই রাজ্যে রাজনৈতিক অবস্থার অনেক পরিবর্তন হয়েছে, প্রতিক্রিয়াশীল শক্তি অনেকখানি কোণঠাসা হয়েছে, বিভেদপন্থী উগ্রহঠকারী শক্তি বিচ্ছিন্ন হয়েছে। এমন পরিবেশ সৃষ্টি হয়েছে, যে পরিবেশের উপর দাঁড়িয়ে আমরা আমাদের রাজ্যকে অনেক দূর পর্যন্ত এগিয়ে নিয়ে যেতে পারি। আমরা প্রতিক্রিয়ার বিরুদ্ধে জেহাদ ঘোষণা করতে পারি এবং আমাদের দেশের, আমাদের রাজ্যের অর্থনৈতিক সয়ম্ভরতাকে যারা নষ্ট করছে টাটা, বিড়লা প্রমুখ প্রতিক্রিয়াশীল পুঁজিপতিরা—তাদের বিরুদ্ধে সংগ্রাম করতে পারি। এই রকম পরিস্থিতি থাকা সত্ত্বেও, এই রকম পরিবেশ থাকা সত্ত্বেও মাননীয় রাজ্যপাল জনগণের এই শত্রুদের বিরুদ্ধে সংগ্রাম করবার কোন আহ্বান এই ভাষণের মধ্যে জানান নি। মাননীয় ডেপুটি

পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের ৪৯নং অনুচ্ছেদ পড়ে আমি আনন্দিত হয়েছি। এখানে রাজ্যপাল বলেছেন যে, আমার সরকার জনগণের গণতান্ত্রিক অধিকারগুলি বিশেষ ক'রে কৃষক, মজদুর ও মধ্যবিত্ত শ্রেণীর অধিকারগুলি সংরক্ষণ এবং বর্ধিত করার জন্য সকল ব্যবস্থা অবলম্বন করবেন। এটা যদি কথার কথা না হয়, যদি শুধু প্রতিশ্রুতি না হয়, তা হ'লে নিশ্চয়ই আমরা আনন্দিত হব। কারণ গণতান্ত্রিক অধিকার রক্ষা করতে না পারলে আমরা আমাদের রাজ্যকে উন্নত করতে পারবো না। আমার হতাশার কারণ আছে এই ভাষণকে কেন্দ্র করে। আমি এই ভাষণ পড়ে যা বুঝেছি তাতে দেখেছি যে, মাননীয় রাজ্যপাল আমাদের রাজ্যের একটা গুরুত্বপূর্ণ সমস্যার কথা খানিকটা হালকা ভাবে তাঁর ভাষণে উপস্থিত করেছেন। সেটা হ'ল আমাদের খাদ্যের অবস্থার কথা। আমাদের রাজ্যে যে খাদ্যনীতি চালু আছে, সেই খাদ্যনীতির সঙ্গে গত প্রফুল্ল সেনের আমলের খাদ্যনীতির কোন মৌলিক তফাত নেই। এই খাদ্যনীতিতে বর্তমান অবস্থায় খাদ্যসংকট সমাধান করা সম্ভব নয়। আমরা তাই দেখছি যে, গ্রামাঞ্চলে এখন থেকেই হাহাকার শুরু হয়েছে, চালের দাম দ্রুতগতিতে বাড়ছে। কেন্দ্রীয় সরবরাহ এবং আভ্যন্তরীণ সঞ্চয়ের অভাবে সংশোধিত রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। তা ছাড়া অখাদ্য চাল সরবরাহ করা হচ্ছে। খাদ্যসংগ্রহ, খাদ্যসংরক্ষণ এবং খাদ্য বণ্টন –এই তিনটি ব্যাপারে আমাদের সরকার কোন কার্যকর ব্যবস্থা গ্রহণ করতে পারেন নি। তিনি নিজেই স্বীকার করেছেন যে, খাদ্যসংগ্রহ অত্যন্ত কম হয়েছে। খাদ্যসংগ্রহের যে লক্ষ্যমাত্রা ধার্য করা

[6-10 –6-20 p.m.]

হয়েছে তা অত্যন্ত কম এবং সেই কম ধার্য করা লক্ষ্যমাত্রাও পূরণ হয় না সংগ্রহ হয়েছে তার চেয়েও অনেক কম। এই যখন অবস্থা তখন আমরা যদি এই সম্পর্কে এখন থেকে সচেতন না হই, তা হ'লে অবস্থা ক্রমশঃ ভয়ংকর আকার ধারণ করবে। আমাদের রাজ্যে অভাবনীয় খরার ফলে ফলন কম হয়েছে নিশ্চয়ই। কিন্তু যদি এই বার আমাদের রাজ্যের উৎপাদনকে ৪৫ লক্ষ টন ধ'রে নিই মোটামুটিভাবে তা হ'লে প্রায় ১৬/১৫ লক্ষ টন বিক্রয়যোগ্য উদ্বৃত্ত বাজারে এসে যাবে। আর সরকার যদি ৩ লক্ষ টন সংগ্রহ করেন, তা হ'লে ১১/১২ লক্ষ টন খাদ্য কালোবাজারীদের হাতে থেকে যাবে এবং তারা খাদ্যের ফাটকাবাজী শুরু করবে। তার ফলে সংকট সৃষ্টি হবে। সুতরাং এই খাদ্যনীতির ফলে ফাটকাবাজরা খাদ্যের বাজার দর আরও বাড়িয়ে দেবে। বণ্টন ক্ষেত্রে বিধিবদ্ধ রেশন এলাকার বাইরে 'খ এবং 'গ' শ্রেণী-কে চালের সরবরাহের আওতার বাইরে রাখা হয়েছে এর ফলে বিপুলসংখ্যক জনসাধারণকে খোলাবাজারের উপর নির্ভরশীল করে রাখা হয়েছে। তা হ'লে চালের চোরাই চালান এবং মূল্যবৃদ্ধিকে ঠেকিয়ে রাখা যাবে কি ক'রে? আমার মনে হয়, আমাদের খাদ্যসংকটের সমাধান করতে গেলে প্রথমেই খাদ্যশস্যের রাষ্ট্রীয় বাণিজ্য চালু করতে হবে। এই কথা শুধু আমার কথা নয় কংগ্রেসও এই সিদ্ধান্ত নিয়েছে। কিন্তু বুঝতে পারছি না কেন আমাদের রাজ্যসরকার এই সিদ্ধান্তকে কার্যকর করার জন্য অগ্রসর হচ্ছেন না। মাননীয় রাজ্যপাল তার ভাষণে এ সম্পর্কে একটা কথাও বলেন নি। আমি শুনেছি খাদ্যমন্ত্রী কাশীবাবু নাকি খাদ্যশস্যের রাষ্ট্রীয় বাণিজ্যের বিরুদ্ধে। সুতরাং খাদ্যমন্ত্রীর মতামতই মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে লিপিবদ্ধ হয়েছে। আমি জানি খাদ্যের রাষ্ট্রীয় বাণিজ্য নীতির যখন প্রস্তাব হয় তখন আমাদের দেশের বড় বড় ব্যবসাদাররা, চোরাকারবারীরা তার বিরুদ্ধে হৈ চৈ করতে আরম্ভ করে। আর আজ দেখছি মাননীয় রাজ্যপালের ভাষণে রাষ্ট্রীয় বাণিজ্যের উল্লেখ পর্যন্ত নেই। তা হ'লে এটা কি আমরা ধ'রে নেব যে, আমাদের সরকার মজুতদার, ব্যবসাদারদের কাছে শেষ পর্যন্ত হার স্বীকার করেছেন? তাই যদি হয়, তা হ'লে নিশ্চয়ই অবস্থা ভয়ঙ্কর তাতে কোন সন্দেহ নাই। সংগ্রহনীতি সম্বন্ধে আমি একটা কথা বলব যে, নিশ্চয়ই অনেক জোতদার ও মজুতদার আছে যারা খাদ্য সরকারের হাতে তুলে দেওয়ার নীতিকে মেনে নিতে পারছেন না। এদের বিরুদ্ধে দাঁড়াতে হবে। কিন্তু এর সঙ্গে আর একটা জিনিস চিন্তা করবার আছে যে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম যেভাবে সপ্তাহের পর সপ্তাহ, দিনের পর দিন, মাসের পর মাস ধ'রে লাফিয়ে লাফিয়ে বাড়ছে তাতে শুধু ক্রেতা সাধারণ নয় কৃষকরাও নিদারুণ সঙ্কটে পড়েছেন। শিল্পজাত পণ্যের দামের সঙ্গে সমতা রক্ষা ক'রে কৃষিজাত পণ্যের দাম নির্ধারণ করা হচ্ছে না। সরকার ধান-চালের যে সংগ্রহমূল্য নির্ধারণ করেছেন কৃষকদের কাছে তা

আদৌ লাভজনক নয়। তাই তারা সরকারের কাছে ধান-চাল বিক্রি করতে উৎসাহিত নন। আমার প্রস্তাব, ধান-চালের সংগ্রহমূল্য বাড়ানো হোক। কেন্দ্রীয় সরকার ধান-চালের সংগ্রহ-মূল্য যদি বাড়াতে না চান, তা হ'লে আমি প্রস্তাব করবো যে, রাজ্যসরকার বাড়তি বোনাস দিয়ে তা পূরণ করুন। আমি হিসাব ক'রে দেখিয়ে দিতে পারি যে, কৃষককে উৎসাহিত করার জন্য কুইন্টাল প্রতি বাড়তি ২০ টাকা ক'রে বোনাস দিলেও রেশনে চালের নির্ধারিত দাম বাড়াতে হবে না। সুতরাং কেন এটা করা হবে না তা বুঝতে পারছি না। আমাদের খাদ্যমন্ত্রী যদি মিল মালিকদের সুবিধা দেবার জন্য সংগ্রহমূল্য ১১৭ টাকা থেকে ১২৫ টাকায় তুলতে পারেন, তা হ'লে খাদ্যের যারা উৎপাদক সেই কৃষকদের জন্য কেন বাড়তি বোনাস দিয়ে তাদের উৎসাহিত করা হবে না? সেজন্য আমি এই প্রস্তাব রাখছি এবং আশা করব, রাজ্য-সরকার এটা বিবেচনা করবেন। দ্বিতীয় কথা হচ্ছে, আমাদের এই রাজ্যে স্টেট ফুড কর্পোরেশন গঠন করার কথা ছিল। গতবার এই প্রস্তাব আমি উত্থাপন করায় রাজ্যসরকার এই প্রস্তাব নিয়ে অগ্রসর হয়েছিলেন। তারপর শুনেছি নাকি কেন্দ্রীয় সরকার নাকি রাজি হচ্ছেন না। কিন্তু স্টেট ফুড কর্পোরেশন গঠনের প্রস্তাব রাজ্যপালের ভাষণে নেই। এটা উল্লিখিত হওয়া উচিত ছিল। আমি এবার শুধু স্টেট ফুড কর্পোরেশন গঠন করলেই সমস্যার সমাধান হবে না। খাদ্য নীতির পরিবর্তন করতে হবে। খাদ্যের উদ্বৃত্ত হিসাবে বাজারে যা আসবে তার উপর সরকারী নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করতে হবে। এক কথায় খাদ্যের পাইকারী ব্যবসা রাষ্ট্রীয়করণ করতে হবে শুধু ফুড কর্পোরেশন গঠন করলেই সমস্যার সমাধান হবে না। অন্য প্রসঙ্গে আমি বলব, খাদ্যের উৎপাদনের সঙ্গে কৃষির পুনর্গঠনের প্ল্যান অঙ্গাঙ্গিভাবে জড়িত, আবার কৃষির পুনর্গঠনের সঙ্গে ভূমি সংস্কারের প্রশ্ন জড়িত আছে। আমরা আমাদের দেশের কৃষকদের অবস্থার কথা জানি। তারা ঋণ নিয়ে জন্মগ্রহণ করে। সারা জীবন সে ঋণ করে এবং শেষ পর্যন্ত সেই ঋণের বোঝা নব জাতকের কাঁধে চাপিয়ে রেখে মারা যায়। আমরা জানি ঋণ করা ছাড়া সে চাষ করতে পারে না। এই যখন অবস্থা তখন কৃষকের অবস্থার উন্নতির দিকে নজর না দিলে খাদ্য সমস্যার সমাধান হবে না। আমরা এটা লক্ষ্য করছি, কৃষির উপর যে সামন্ততান্ত্রিক শোষণ ছিল তা এখন অনেকটা কমেছে। কিন্তু একটা নূতন শোষণ কৃষি-ক্ষেত্রে প্রবেশ করছে, তা হ'ল পুঁজিবাদী শোষণ—এই শোষণ ক্রমশ বাড়ছে। কৃষকের চেতনার বিকাশ হচ্ছে। সেজন্য সে বিজ্ঞানসম্মত উপায়ে চাষ করতে চায়। সে আজ পাম্প ব্যবহার করে, কেমিক্যাল সার ব্যবহার করে, বৈজ্ঞানিক যন্ত্রপাতি ব্যবহার করে, কীটনাশক ঔষধ ব্যবহার করে। কিন্তু সে যখন এইসব ব্যবহার করে তখনই পুঁজিপতিরা এই সমস্ত জিনিসের দাম বাড়িয়ে দেয়। অর্থাৎ সে যতটুকু বাড়তি উৎপাদন করে ততটুকুই পুঁজিপতিরা নিয়ে নেয়। সুতরাং পুঁজিবাদী শোষণ যদি না বন্ধ করা যায় তা হ'লে শুধু স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, লিফ্‌ট ইরিগেশন দিয়ে কৃষির পুনর্গঠন করা সম্ভব নয়। এগুলির প্রয়োজন আছে। কিন্তু সঙ্গে সঙ্গে পুঁজিবাদী শোষণ বন্ধ করতে হবে এবং সেদিকে সরকারকে অগ্রসর হতে হবে। এই প্রসঙ্গে বলব কেন এখনও পর্যন্ত পশ্চিমবাংলায় শস্য-বীমা প্রচলন করা হচ্ছে না। এই দাবি নিয়ে অনেক সদস্য বলেছিলেন, সংবাদপত্রে আমরা দেখলাম, মন্ত্রিমহাশয় এ সম্পর্কে চিন্তা করছেন। কিন্তু রাজ্যপালের ভাষণে এ সব কথার উল্লেখ নেই। এরকম যদি হয়, তা হ'লে কি কাজ হবে? সেজন্য আমি আবার প্রস্তাব করছি আমাদের রাজ্যে এখনই শস্যবীমা প্রচলন করা হোক।

[6-20—6-30 p.m.]

সর্বশেষে আমি বলতে চাই যে, আমরা যতই আইন, যতই নিয়ম করি না কেন, সেই আইন এবং নিয়ম কার্যকর হতে পারে না যদি আমরা কোন উদ্যোগ আয়োজন করতে না পারি। ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় বলেছেন, "বর্গাদাররা নাম রেকর্ড করাতে ভয় পাচ্ছে"। ভয় পাচ্ছে—যেহেতু আমরা তাদের উৎসাহ দিতে পারি না, কৃষকদের সংগ্রামে উদ্বুদ্ধ করতে পারি না, তাদের উদ্যোগকে এগিয়ে নিয়ে যেতে বলতে পারি না। আমলাতন্ত্র যে কীর্তিকলাপ ক'রে চলেছে সেই আমলাতন্ত্রের বিরুদ্ধে জনতার মধ্যে যে চেতনা আজকে দেখা দিয়েছে সেই জনতাকে যদি সংগ্রামের আহ্বান দিই নিশ্চয়ই তারা তাকে খর্ব করার সংগ্রামে এগিয়ে আসবে। আজকে দেশ প্রস্তুত, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ যুবক প্রস্তুত, শুধু আহ্বানের জন্য অধীর আগ্রহে

জন্য অপেক্ষা করছে। সুতরাং আজকে রাজ্যপালের ভাষণে যদি দেখতাম, আমাদের দেশের সমস্যা সমাধান করবার জন্য যুব শক্তিকে আহ্বান করা হচ্ছে, তা হ'লে ভরসা পেতাম। কিন্তু এই আহ্বান নেই ব'লে ভরসা করতে পারছি না। এই কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগিয়াসুদ্দীন আমেদ:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ভাষণ বিধানসভায় দিয়েছেন এবং তার উপর আস্থাজ্ঞাপক যে প্রস্তাব গ্রহণ করা হয়েছে আমি তাকে সমর্থন জানাই। রাজ্যপালের ভাষণে এই রাজ্যে কংগ্রেসের গণতান্ত্রিক মোর্চা প্রতিষ্ঠিত হবার পর বিভিন্ন দিকে কি কি উন্নতি হয়েছে সেই কথাই প্রকাশ পেয়েছে। রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক ২/৩ দিন ধ'রে শুনছি এবং রাজ্যপালের ভাষণে আশাব্যঞ্জক কিছু নেই, বিভিন্ন দলের মাননীয় সদস্যদের মুখ থেকে সেই কথা শুনছি। কিন্তু যদি আমরা নিরপেক্ষ দৃষ্টি দিয়ে রাজ্যপালের ভাষণকে বিচার করি, তা হ'লে কি আমরা দেখব না যে, অশান্তির কবলে আমরা পড়েছিলাম সেই অশান্তি এখন দূরীভূত হয়েছে, দেশে একটা শান্তি প্রতিষ্ঠিত হয়েছে। সরকারের প্রতিটি কর্মে শাসন-শৃংখলা রক্ষা থেকে আরম্ভ ক'রে প্রতিটি স্তরে জনসাধারণ সহযোগিতা ক'রে চলেছেন। বেকার সমস্যা সমাধান কল্পে অন্ততঃ ৪০ হাজার বেকার যুবক-যুবতীকে চাকরি দেওয়ার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, হয়ত কিছু দিনের মধ্যে দেওয়া সম্ভব হবে। আমি যে নদিয়া জেলার চাপড়া কনস্টিটিউয়েন্সি থেকে এসেছি, সেই কনস্টি-টিউয়েন্সি থেকে গত ৫ বছরে ২/১টি ছেলেও সরকারী চাকরি পেয়েছে ব'লে আমি জানি না। সরকার যে পরিকল্পনা গ্রহণ করেছেন সেই পরিকল্পনা যদি বাস্তবে রূপায়িত হয় অর্থাৎ ৪০ হাজার ছেলে যদি চাকরি পায়, তা হ'লে আমার ভাগে বেশ কিছু ছেলে চাপড়া থেকে চাকরি পাবে এটা নিশ্চয়ই দেখতে পাব। ছোট এবং মাঝারি শিল্প খুলে বেকার যুবকদের কর্ম-সংস্থানের প্রচেষ্টা চলছে। দেখা গেছে, ইতিমধ্যে বেশ কিছুসংখ্যক বেকার যুবক এই বিষয়ে উৎসাহ প্রদর্শন করেছেন। আমাদের দেশে যে শিক্ষা প্রচলিত আছে এই শিক্ষা ব্যবস্থার যদি সংস্কার করা না হয়, তা হ'লে এই বেকার সমস্যার কখনও সমাধান সম্ভব নয়। যে ছেলে ক্লাস এইট পাশ ক'রে ক্লাস নাইন, টেন-এ পড়বার যোগ্যতা নেই, লেখাপড়ার মান অত্যন্ত নিম্নমুখী হওয়ায় সেই ছেলে বি এ, এম-এ পাশ করছে তখন সে ম্যানুয়েল ওয়ার্ক করতে চাইবে না। ফলে ব্যবসাদারের ছেলে ব্যবসা ছেড়ে, চাষীর ছেলে চাষ ছেড়ে চাকরি চাইবে। এই অবস্থায় কোন রকমে বেকার সমস্যার সমাধান হতে পারে না। কাজেই মাননীয় রাজ্য-পালের ভাষণে আশাব্যঞ্জক কিছু নেই এই কথা বলতে পারি না, তার মধ্যে যথেষ্ট আশার আলো আছে।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, শিক্ষা সম্বন্ধে বলতে চাই যে, শিক্ষার সংস্কার হতে চলেছে এবং দেখছি সমস্ত স্কুলগুলোতে ক্লাস টেন-এ আনা হবে এই পরিকল্পনা হচ্ছে। এতে আমরা বাঁচতে পারছি স্থানে স্থানে হায়ার সেকেন্ডারী স্কুল যেগুলো আছে, যাদের অর্থনৈতিক বনিয়াদ সুদৃঢ় সেখানে এই জিনিস করা হবে। কিন্তু আমরা যখন সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে চলেছি তখন যে সমস্ত জায়গা পিছিয়ে পড়ে আছে সেখানেও এই জিনিস করা দরকার। তারপর আমরা দেখছি সম্পদ সৃষ্টি করবার জন্য ভূমিবণ্টন করা হচ্ছে এবং একজন ভূমিহীন কৃষককে আমরা দেড় বিঘা দিতে পারছি। আমি একটা প্রস্তাব রাখছি যে সমস্ত ভূমিহীনদের আমরা জমি দেব তারা যদি সমবায়ের মাধ্যমে চাষ করতে রাজি হয় এবং সেই সমবায়কে সরকার অর্থ সাহায্য করেন, তা হ'লেই তাদের সত্যিকারের ভূমি দান করা হবে। আমি সমবায়কে জনপ্রিয় করবার জন্য এই প্রস্তাব রেখে বক্তব্য শেষ করছি।

**শ্রীমদনমোহন মিধ্যা:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণ সমর্থন করতে গিয়ে আমি ২/১টি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণের মধ্যে সরকারের অনেক কথা বলা হয়েছে। কিন্তু আমরা যাঁরা গ্রামবাংলা থেকে এসেছি এবং বিশেষ ক'রে আমরা যাঁরা তফসিল এবং উপজাতি সম্প্রদায়ের সদস্য হয়ে এসেছি তাতে তাদের কথা ভাবতে গিয়ে আমার মনে পড়ছে রাজ্যপালের এই ভাষণের মধ্যে কোথাও বয়স্ক অশিক্ষিতদের শিক্ষা সম্বন্ধে কিছুই বলা হয় নি। আমরা জানি আজকে যদি গ্রামবাংলার লোকদের মাস্ পিটিসনে সহি করতে বলা হয়, তা হ'লে তাঁরা বাঁ হাতের বুড়ো আঙ্গুলটি বাড়িয়ে দেয় সহি করবার জন্য।

কাজেই আমি মনে করি, গ্রামবাংলায় যদি কিছু কিছু নৈশ বিদ্যালয় স্থাপন ক'রে বয়স্ক অশিক্ষিতদের শিক্ষা ব্যবস্থা করা হয়, তা হ'লে খুব ভাল হবে। এতে একদিকে অশিক্ষিতদের শিক্ষিত করা যাবে এবং অন্য দিকে বেশ কয়েকজন বেকার ছেলেকে চাকরি দেওয়া যাবে। আর একটা জিনিস রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে যে, উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলোকে ১০ শ্রেণীতে রূপান্তরিত করা হবে। আমি একজন শিক্ষক হিসেবে বলছি সেখানে যে বাড়তি শিক্ষক থেকে যাবে তাদের কিভাবে প্রোভাইড করা হবে সেকথা কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। যে সমস্ত জায়গায় ইন্টারমিডিয়েট কোর্স রাখা হবে সেখানে শিক্ষকসংখ্যা ঠিকই থাকবে, কিন্তু সেটা যেখানে করা হবে না সেখানে এই বাড়তি শিক্ষকদের কি হবে সেকথা কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। সেইজন্য বলছি মন্ত্রিসভা যেন সুস্পষ্ট ভাষণ দিয়ে পরিস্কার ক'রে দেন যে ওই বাড়তি শিক্ষকদের কি ব্যবস্থা হবে। আর একটা জিনিস রাজ্যপালের ভাষণের মধ্যে দেখেছি গ্রামবাংলার কৃষকদের উন্নতির জন্য গ্রামে ইলেকট্রিসিটি পেঁৗছে দেওয়া হচ্ছে। আমি এমন একটা জায়গা থেকে এসেছি যাকে অজ পাড়াগাঁ বলা হয়। সেখানে দেখেছি সুন্দরভাবে লাইন টানা হয়েছে, কিন্তু তাতে কোন কারেন্ট নেই। কয়েক বছর ধ'রেই এ রকমভাবে পড়ে রয়েছে। মানুষ ভেবেছিল যদি কারেন্ট দেওয়া হয় এবং স্যালো পাম্প ক'রে জলসেচের ব্যবস্থা করা হয়, তা হ'লে চাষের উন্নতি হবে। কিন্তু সেই জিনিস হয় নি ব'লে তারা হতাশ হয়েছে। এই ব্যাপারে সেচ দপ্তরকে অনেক কথা বলেছি কিন্তু কিছুই হচ্ছে না।

[6-30—6-40 p.m.]

আমরা দেখছি যে তিমিরে সেই তিমির অন্ধকারে চাষীরা পড়ে আছে। যারা আমাদের খাদ্য জোগাচ্ছে, যারা মানুষের মুখে খাবার তুলে দিচ্ছে, দিনরাত ধ'রে খাটছে, তাদের সুবিধার জন্য বিশেষ কিছু প্রচেষ্টা হচ্ছে ব'লে আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আর একটি কথা কৃষির উন্নতি করতে গেলে যে সমস্ত ছোটখাটো উৎপাদনের প্রয়োজন হয় আমার মনে হয় গ্রামবাংলায় সেই সমস্ত ছোটখাটো কারখানা ক'রে এই স্যালো টিউবওয়েল বা যন্ত্রপাতি উৎপাদন ব্যবস্থা করলে বিশেষ সুবিধা হবে ব'লে মনে করি, কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, এমন কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণের মধ্যে নাই। আজ যদি গ্রামবাংলার উন্নতি করতে হয় গ্রামের সেই মুচি, তাঁতী, ডোম সেই সম্প্রদায়কে উপযুক্ত ঋণ দিয়ে সরকারী ব্যবস্থাপনায় তাদের ব্যবস্থা ক'রে দিতে হবে। আমরা জানি, গ্রামবাংলার লোক ৫/৬ মাস খাটতে পারে, বাকি ছয় মাস তারা বেকার হয়ে থাকে। যাতে এই ছয় মাস তাদের বেকারত্ব ঘুচে যায় সরকারী ব্যবস্থায় তাদের কুটিরশিল্পের ব্যবস্থা ক'রে দিলে ভাল হবে। আমরা জানি গ্রামবাংলায় এমন অনেক জায়গা আছে যেখানে প্রচুর তাঁতী আছে, যাতে তাদের উপযুক্ত সুতো সরবরাহ করা যায় এবং তারা যাতে সরকারী দামে সুতো পায় তার ব্যবস্থা ক'রে না দিলে তাদের কিছুতেই ভাল করা যাবে না। শুধু বিধানসভায় বক্তৃতা দিলেই গ্রামবাংলার উন্নতি আমরা করতে পারব না। মন্ত্রিমণ্ডলীর কাছে আমার অনুরোধ, যদি পশ্চিমবাংলার সার্বিক উন্নতি করতে হয়, পশ্চিমবঙ্গের এই বুভুক্ষু মানুষদের যদি উন্নতির পথ দেখাতে হয়, তা হ'লে সর্বপ্রথম পশ্চিমবালার গ্রামগুলির দিকে নজর দিতে হবে। আমি আশা করব মন্ত্রিমণ্ডলী নিশ্চয়ই এদিকে নজর দেবেন। এই কথা ব'লে আমি রাজ্যপালের ভাষণ পুনরায় সমর্থন ক'রে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ—বন্দে মাতরম্।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় স্পীকার মহাশয়, আগামী কাল যে ক্রিকেট খেলা হবে তার টিকিট পাবার যদি একটা ব্যবস্থা করতে পারেন, তা হ'লে আমরা বিশেষ বাধিত হব।

**শ্রীআবদুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এই হাউসে এসেছে তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং অন্যান্য সদস্যদের মত আমিও আর এস পি দলের সভ্যদের স্বাগত জানাচ্ছি। আর এস পি দলের সদস্যদের স্বাগত জানাচ্ছি এই কারণে যে, পশ্চিমবাংলায় তারা মোট তিনজন তার মধ্যে মুর্শিদাবাদের কনস্টিটিউয়েন্সি হতে এসেছেন দুজন, কারণ মুর্শিদাবাদের লোক মোটামুটি ডেমোক্রাট। আমি মুর্শিদাবাদের লোক, আমার অন্যায় হবে যদি আমি তাঁদের স্বাগত না জানাই। কেবল তাদের কেন আজকে

যখন চারিদিক থেকে অনেক দল নিশ্চিহ্ন হয়ে গিয়েছিল সেই সময় মুর্শিদাবাদ তাদের সাহায্যের জন্য এগিয়ে এসেছে। ধরুন এস ইউ সি তারা যখন শেষ হয়ে গিয়েছিল, তখন মুর্শিদাবাদ থেকে একজনকে পাঠিয়েছে। মুশিলম লীগ দল যখন শেষ হয়ে গিয়েছিল, তখনও আমরা একজনকে পাঠিয়েছি। সেজন্য আমি বলছি যে মুর্শিদাবাদের লোক মোটামুটি ডেমোক্রাসীতে বিশ্বাস করে। কংগ্রেস থেকে তেরো জন, আর এস পি থেকে দুজন এই আঠারো জনকে পাঠিয়েছে মুর্শিদাবাদ যা অন্য জেলা থেকে এইভাবে পাঠাতে পারে নি। সেজন্য আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি, স্বাগত জানাচ্ছি। তবে হাউসের সামনে আমি তাঁদের পক্ষে একটা প্রস্তাব রাখব, যদিও আমি মন্ত্রী, তবু আমি এই চেষ্টা করব। সেই প্রস্তাবটা হচ্ছে এই যে গত ১০ মাস তারা আসেন নি, তাই তাঁরা ক্ষতিগ্রস্ত হয়েছেন। আমরা চাই না যে, তাঁরা ক্ষতিগ্রস্ত হোন। অনারেবল মেম্বারস্‌ এই এসেম্বলীকে যখন বৈধ ব'লে স্বীকার ক'রে নিয়েছেন, এই ক্ষতিগ্রস্ত হওয়ার ফলে, তাঁদের যে ক্ষতি হয়েছে, সেই সম্বন্ধে যদি মাননীয় আর এস পি সদস্যবৃন্দ আমাদের কাছে আবেদন করেন এবং আমাদের কাছে এলে আমরা নিশ্চয়ই এ বিষয়ে বিচার-বিবেচনা ক'রে দেখব। এটা আপনাদের কাছে আবেদন করলাম, আপনারা এটা ভেবে দেখবেন।

(শ্রীবেস্টারউইচ ঃ এটা কি ঘুস?)

না এটা ঘুস নয়, এরিয়ার পে যেমন অনেক সময় দেওয়া হয়, এটাও অনেকটা সেই রকম। এখনি বলতে বলছি না, আপনারা আপনাদের পার্টিতে এটা রাখবেন, আলোচনা করবেন, এখনই কিছু বলতে বলছি না।

আমাদের এই হাউসে কাল পর্যন্তও শুনেছি, এ নিয়ে কথা হয়েছে, আমাদের মাননীয় সিদ্ধার্থবাবু নাকি মনোপোলিস্টদের হয়ে অ্যাডভোকেসী করেছেন। আমি তাই আজকে সকাল বেলা উঠে অভিধান নিয়ে দেখছিলাম এই বুর্জোয়া কথার মানে কি? অভিধানে এই বুর্জোয়া কথার মানে হচ্ছে মধ্যবিত্ত শ্রেণীর লোক।

Having the habits and ways of thinking of the middle class.

আমি তখন ভাবলাম সিদ্ধার্থবাবু যদি বুর্জোয়া হন, তা হলে আমাদের প্রফেসার, অধ্যাপিকা যিনি ওদিকে বসে আছেন, তিনিও বুর্জোয়া, মিডল ক্লাস মধ্যবিত্ত শ্রেণীর লোক, কমিউনিস্ট পার্টির লোক, তাঁরা সবাই বুর্জোয়া। কংগ্রেসের যাঁরা মেম্বার্স এসেছেন, তাদের দু'চার জন বাদে সবাই বুর্জোয়া, রিপোর্টারদের মধ্যে একজন চাষী রিপোর্টার আছেন, বাকী সবাই তা হলে বুর্জোয়া রিপোর্টার। আর এস পি দলের যাঁরা এসেছেন তারাও বুর্জোয়া। আর প্রলেটারিয়েট হল শ্রমজীবী শ্রেণীর লোক, এটাই মোটামুটি দেখলাম। বুর্জোয়া কথাটা একটা 'গাল' অথচ এমন একদিন ছিল যখন বুর্জোয়া বললে মানুষ গৌরব বোধ করত। আজকে সি পি আই-এর লীডার সিদ্ধার্থবাবুকে বললেন বুর্জোয়া। কিন্তু তিনি নিজের দিকে তাকিয়ে দেখেছেন কি? আমার মনে হয়, সিদ্ধার্থবাবুকে মিঃ ডাঙ্গে বলেছেন বুর্জোয়া। কিন্তু মিঃ ডাঙ্গে বুর্জোয়ার একধাপ উপরে। এটা এজন্য বলছি, যারা গ্রান্ড হোটেলে থাকতে পারেন, কলকতার এয়ার কন্ডিশন হোটেলের চার্জ দিতে পারেন আমি তো জীবনে তা পারব না -তিনি বুর্জোয়া হবেন না কি হবেন? আমরা প্রলেটেরিয়াটদের নেতৃত্ব করছি, কিন্তু আসলে যিনি নেতৃত্ব দিচ্ছেন তিনি তো বুর্জোয়াদের উপর যা হয় তাই। ক্যাপিটালিস্ট না কি হবেন, আমি ভাষাটা বলতে পাচ্ছি না। বুর্জোয়া অভিধানের ভাষায় মিডল ক্লাস, তাদের তো গ্রান্ড হোটেলে, রিজ হোটেলে থাকবার মত অবস্থা নয়। আমার মনে হয় যখন এক নেতা আর এক নেতার প্রতি কটাক্ষ করবেন তিনি সেটা ভেবে বলবেন। কাল আমাদের মাননীয় সভ্য সোমনাথ লাহিড়ী মহাশয় আবার পরিষ্কার ভাষায় সিদ্ধার্থবাবুকে বলে গেলেন বুর্জোয়া। তবে আর একটা জিনিস তিনি বলেছেন সিদ্ধার্থবাবু আগে ক্যাপিটালিস্টদের পক্ষ হয়ে উকালতি করেছেন। সিদ্ধার্থবাবু ভূপেশবাবুকে একটা চিঠি লিখেছিলেন, সেই চিঠি এখানে আছে, সেই চিঠি থেকে দেখা যাবে—সিদ্ধার্থবাবু কি বলেছেন, কি ভাবছেন।

Dear Bhupesh,

Pronob Mukherjee has sent me a copy of the proceedings of the Rajya Sabha, dated 30th November, 1972.

As usual you were quite fiery but what was unusual was that your facts concerning my statement regarding the Monopoly Houses were wrong. I, therefore, thought that I should write to you and let you know what exactly I had said so that there is no confusion or misunderstanding on this issue. I agree that some newspapers had carried various distorted versions of my statement, hence the confusion.

I had said that schemes for diversification, extension or, in some cases, expansion of the units now owned by the Monopoly Houses require consideration. Any industrial unit which was not allowed to expand in time degenerated and became extinct, and, as such, the problem required serious consideration by all concerned. At the same time, I had emphasised that we were totally opposed to whittling down the Monopolies Act which must remain as it is. Therefore, a way had to be found out for the purpose of shedding the monopoly character of these industrial units and vesting their effective ownership and control with the Government. With this end in view, I had made five suggestions.

(i) Government should try and find out if it was possible for it or the public institution to own 51 per cent. of the shares of these units;

(ii) Government should have powers to appoint Financial Directors in any way of these units as it thought fit;

(iii) Government should have powers to supervise the purchases and sales of these units;

(iv) Distribution and marketing of the commodities manufactured by these units should be controlled by Government; and

(v) There should be delinking of these units, for example, if 'X' company holds large shares in 'Y' company, those shares should be taken over by the Government.

You will appreciate that I was not advocating the cause of the Monopoly Houses; what I was advocating was the expansion necessary to prevent units from deteriorating, and public control over such expansion. You are probably aware that in West Bengal the unemployment situation has become extremely serious, which will clearly appear from the fact that for 17,000 jobs advertised by the Government recently, Class III and Class IV, nearly 12½ lakhs boys and girls have applied. If this problem has to be solved, we have to explore all avenues open to us to create employment, maintaining, at the same time, such control over the means of production as is necessary in the interests of social justice.

I am sure you will agree with me that the suggestions which I have made cannot be termed advocacy of the interests of monopoly houses. To bring about economic growth with social justice, it is essential to see that there is large scale employment and also that concentration of wealth is done away with; unless we do something drastic in this sphere, I am afraid disaster awaits us.

This is the letter written to Bhupesh Babu.

[6-40 – 6-50 p.m.]

তা হ'লে দেখা যাচ্ছে তিনি কি বলতে চাচ্ছেন? তিনি কি মনোপলিস্টদের পক্ষে, না, মনোপলিস্ট কারেক্টার-কে নষ্ট করবার কথা বলেছেন? আজকে একজন বক্তৃতা ক'রে গেলেন আমাদের লীডারের বিরুদ্ধে। এই মোর্চা টিকে থাকা সম্বন্ধে পরস্পর সকলে বলছেন তবে একজন আর একজনের বিরুদ্ধে আক্রমণ করতে ছাড়ছেন না। এই ব্যাপারে সমস্ত কিছু জেনে যদি সোমনাথবাবু বলতেন, তা হ'লে ভাল হতো। সেই সময় অনেক কথা হয়েছে। আমারও অনেক কথা বলার আছে। তা না ব'লে আমি কৃষিমন্ত্রী হিসেবে এখন কৃষি-বিষয়ক কিছু বক্তব্য হাউসে রাখতে চাই।

আপনি জানেন, ওয়েস্ট বেংগলের এরিয়া ৮৭,৬৭৫ স্কোয়ার কিলোমিটার আর পপুলেশন ১৯৬১-তে ছিল ৩৪.৯২ মিলিয়ন্স। আর ১৯৭১ সালে অর্থাৎ ১০ বছর বেড়ে হয়েছে ৪৪.৪৪ মিলিয়ন্স।

Against this increase of population of 9.52 millions over a period of 10 years, the nil cropped area increased over the corresponding period from 5.42 to 5.48 hectares, i.e., 80,000 hectares Per capita availability of agricultural land works out at 0.12 hectare. This is the position.

এটাকে সামনে রেখে আমি আলোচনা করবো। আপনারা জানেন যে, কেন্দ্রীয় সরকার এবার ১৪ কোটি টাকার ঋণ পশ্চিমবঙ্গ সরকারকে দিয়েছিলেন মাইনার ইরিগেশনের জন্য। এও আপনারা জানেন যে, পশ্চিমবঙ্গ অন্যান্য কয়েকটা রাজ্যের মত খরায় পড়েছিল, ফলে শস্যহানি ঘটে, এবং তার পরে আবার নয়টি জেলায় বন্যা হয়েছে। খরার জন্য ১৪ কোটি টাকা আমরা লোন মাইনার ইরিগেশনের জন্য পেয়েছিলাম। ডিপ টিউবওয়েলের জন্য ৩ কোটি, আর এল আই-এর জন্য ৩ কোটি ৫০ লক্ষ ৭ হাজার ৫০০ টাকা, স্যালো টিউবওয়েল ফিটেড উইথ পাম্প সেট-এর জন্য ৪ কোটি ৫০ লক্ষ আর ৭ হাজার ৫০০ পাম্প সেট-এর জন্য ৩ কোটি -- এই মোট ১৪ কোটি টাকা এখানে পেয়েছি, আমরা এপর্যন্ত নরম্যাল ও ইমারজেন্সি স্কীমে আর এল আই-তে মোট ৬০৫। তার মধ্যে দু'টা ফেজে ভাগ করা হয়েছিলঃ ফার্স্ট ফেজ হ'ল নভেম্বর পর্যন্ত, তার পরের ফেজ ডিসেম্বর থেকে মার্চ। নভেম্বর পর্যন্ত যে ফেজ তাতে আর এল আই ৪৭৯টি কমপ্লিট করেছি। সেকেণ্ড ফেজে ১৩৫টি কমপ্লিট করবো। এবং আশা করি, মার্চের মাঝামাঝি সমস্ত কমপ্লিট করবো। এছাড়া ডিপ টিউবওয়েল সেকেন্ড ফেজে ২৫০টি ছিল, আমরা আরম্ভ করে দিয়েছি এবং মার্চের মধ্যে কমপ্লিট করবার কথা এবং স্যালো টিউবওয়েল প্রায় সমস্ত কমপ্লিট করেছি। প্রশ্ন হচ্ছে অনেকে ভেবে ছিলেন যে, সাত্তার সাহেব ১৪ কোটি টাকা কি ভাবে খরচ করবেন দেখবো। তারা ভেবে ছিলেন যে, এই টাকা খরচ হবে না ফেরত যাবে। আমাদের যে ১৪ কোটি টাকা ছিল তা আমরা মার্চের মধ্যে খরচ করতে পারবো এবং কেন্দ্রীয় সরকার যদি আমাদের আরও দেন, তা হ'লে আমরা আরও খরচ করতে পারবো, সে ক্ষমতা বা অরগানাইজেশান আমাদের আছে। এ ছাড়া আমি আর একটা কথা তুলে ধরবো সেটা হচ্ছে বিভারলিফট ইরিগেশান স্কীমে আমি নিজে হস্তক্ষেপ করেছিলাম ডিজেল-চালিত ও ইলেকট্রিক-চালিত ইনজিন এবং ইন্ডিয়ান টিউব ও পাইপ থেকে যে টাকা বেঁচেছে তার মোট হিসাব ১ কোটি ২৭ লক্ষ ৭৪ হাজার ৫০০ টাকা কিভাবে হয়েছে তার হিসাব দিচ্ছি। আর এল আই পার সেট নেগোসিয়েশন এ কমিয়েছি পার সেট ১৫০ টাকা ১২৭ যে স্টেশনে আছে সেখানে আর এল আই-এর মেশিন গেছে ১,০৫০টা, এই ১,০৫০ ইন্টু ১৫০ টাকা, ফলে যা দাঁড়াল ১ লক্ষ ৫৮ হাজার। আর ইলেকট্রো মোটর সেটস সেটা ২০ হর্স-পাওয়ার পাম্প সেট সেটা ২৭০টা স্টেশনে ৫৪০টা সেট হয়েছে। সেখানে প্রথমে যা টেন্ডার দেওয়া হয়েছিল সেটা ৯ হাজার ৫০০ টাকা। আমি ডেকেছিলাম তাদের, বাই নেগোসিয়েশান ৯ হাজার ৫০০ টাকা থেকে ৬ হাজারে নামানো হয়েছে, ৫৪০টি সেটে

[6-50 –7 p.m.]

সেখানে ১৮ লক্ষ ৯০ হাজার টাকা বাঁচানো হয়েছে। যদি হস্তক্ষেপ না হত এবং ঐ টেন্ডার অ্যাকসেপ্ট হ'ত, তা হ'লে বেশি টাকা চাষীদের ঘাড়ে চেপে যেত। আর স্যালো টিউবওয়েলে ৫ হর্স-পাওয়ারে পার সেট রিডাকসন হয়েছে ২,২০০ টাকা থেকে ১,৪৫০ টাকা, আর ইলেকট্রিক-চালিত পাম্প ৩ হাজার স্যালো টিউবওয়েলের ক্ষেত্রে ২২ লক্ষ ৫০ হাজার টাকা বাঁচানো হয়েছে। এ ছাড়া ইন্ডিয়ান টিউবে যেটা স্ট্যান্ডার্ড পাইপ ফার্স্ট ফেজে নেওয়া হয়েছে ৬ লক্ষ ২৫ হাজার ফিট আর সেকেন্ড ফেজে নেওয়া হয়েছে ৩ লক্ষ ৮২ হাজার ৪০০ ফিট। এই স্ট্যান্ডার্ড মার্কেটে দর হচ্ছে ১০/১১/১২ টাকা। আমি ডি বি এস ডি-এর রেট আনিয়েছি। ব্লক পর্যন্ত পৌঁছে দেবে সাড়ে ছয় টাকায় এবং তার ফলে হিসাব দিয়ে বলছি ৪ টাকা পার ফিট চাষীদের বেঁচেছে। এই দুই দফায় মোট ১০ লক্ষ ৭ হাজার ৪০০ ফিট ইন্ডিয়ান পাইপ নিয়ে আসা হয়েছে প্রত্যেক ফিটে ৪ টাকা ক'রে বেঁচেছে। এই ৪২ লক্ষ ৮২ হাজার টাকা ঐ চাষীদের ঘাড়ে চেপে যেত ঋণ হিসাবে, যদি এই পাইপ সাপ্লাই বাজার হ'তে দেওয়া

হত। অনেক সময় সাব-স্ট্যান্ডার্ড মাল দিয়ে ১০/১১ টাকা নিয়ে নেওয়া হত। এই রকম হয়েছে কলকাতার কাছে হুগলিতে। আমার সাথে রিপোর্টাররা যারা গিয়েছিলেন তারাও সেটা দেখেছেন। এই রকম দর নেওয়া হয়েছে। সেখানে তাদের সাড়ে ছয় টাকা দরে দেওয়া হচ্ছে। এছাড়া পাম্প সেট আমরা অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজের মাধ্যমে চাষীদের দিয়েছি। আবেদিন সাহেবের মাধ্যমে সেখানে আমরা দিয়েছি। ম্যানুফেকচারারকে বলে দিলাম চাষীদের কতদের কমিশন দিতে পারবেন। তারা প্রথমে রাজী হচ্ছিল না, অনেক চেষ্টার পরে আবেদিন সাহেব ছিলেন মোট গড়ে ২½ পারসেন্ট কমিশন দিতে রাজী হয়েছে, আর ক্যারিং কস্ট যেটা সেটা চাষীদের আগে দিতে হচ্ছে, কিন্তু ব্লক পর্যন্ত পৌঁছে দেওয়ার কস্ট বহন করতে ম্যানুফ্যাকচারার্স বাই নিগোসিয়েশন-এ রাজী হয়ে ছিলেন। আর অ্যাগ্রো সার্ভিসে কমিশন দেওয়া হয়েছে ২ পারসেন্ট। আর অ্যাগ্রো-সার্ভিস কমিশন নিয়ে ৩৮ লক্ষ ৯৩ হাজার টাকা, সেকেন্ড ফেজে ৭০০ দিচ্ছি, এটা হচ্ছে ২ লক্ষ ৯৭ হাজার ৫০০ টাকা অর্থাৎ ৪১ লক্ষ ৯০ হাজার ৭০০ টাকা মোটামুটিভাবে স্যালো টিউবওয়েল থেকে বাঁচানো হয়েছে। এই করে যোগ দিয়ে আমরা দেখেছি যে, ১ কোটি ২৭ লক্ষ ১৭ হাজার ৫০০ টাকা বাই নেগোসিয়েসন বেঁচেছে এবং এর ফলে আমরা আমাদের স্কীম এক্সপান্ড করতে পেরেছি। এতে যদি হস্তক্ষেপ করা না হত, আমরা যদি মাঠে না নামতাম, তা হ'লে আমার মনে হয় ঐ পাইপের দরুন ৪২লক্ষ ৮২ হাজার টাকা চাষীদের ঘাড়ে ঋণ হিসাবে চাপতো। আর আড়াই পারসেন্ট হিসাবে কমিশন, ডিডাকসন ইত্যাদি বাবত ২২ লক্ষ ১৮ হাজার টাকা চাষীরা পেয়েছে, এটাও তাদের ঘাড়ে চাপতো। (ভয়েসঃ কতগুলি কোম্পানী আছে?) অনেকগুলো কোম্পানী আছে। ১২টি কোম্পানী ছিল। একটি বাঙালী কোম্পানী বাদ পড়েছিল ব'লে অনেক সমালোচনা করেছিল আমি বলেছিলাম লক্ষ লক্ষ বাঙালী চাষী এক জন বাঙালী ম্যানুফ্যাকচারের হাতে, তার যদি পাম্প খারাপ হয়, তা হ'লে আমি কখনই লক্ষ লক্ষ চাষীকে মরতে দেব না, এই বলা হয়েছিল এবং সেটা করাও হয়েছে। আগের ১১২টি পাম্প সেটের ভিতর এখন আমাদের কাছে কিছু কিছু কমপ্লেন আসতে শুরু করেছে। অনেক সময় রাতারাতি জন্ম নিয়েছিল তাদের হদিস পাওয়া যাচ্ছে না। গভর্নমেন্টের কাছ থেকে অনেক চাষী লোন নিয়েছিল এবং এই মেশিন কিনেছিল আজ পর্যন্ত তাদের সেই লোন তারা শোধ করতে পারে নি। তাদের সঙ্গে ম্যানুফ্যাকচারের কন্ট্রাক্ট ছিল এক বছরের মধ্যে যদি মেশিন খারাপ হয়ে যায়, তা হ'লে তারা সারিয়ে দেবে, এই চুক্তি কিন্তু তারা কখনই পালন করে নি। তাই আমি বলেছি, যদি কোন চাষীর মেশিন খারাপ হয় এবং সেই মেশিন যদি ম্যানুফ্যাকচারার ভাল ক'রে না দিতে পারে, তা হ'লে পরে দ্যাট কোম্পানী উড বি ব্ল্যাকলিস্টেড চাষীদের স্বার্থে এইসব করা হয়েছিল। আজকে আর একটা জিনিস আমরা নিয়েছি। আমরা জানি, বিপ্লব যদি আনতে হয়, তা হ'লে কৃষির মাধ্যমেই আনতে হবে। আজকে গ্রামবাংলার অর্থনৈতিক অবস্থার পরিবর্তন যদি আমরা না করতে পারি, তা হ'লে সমাজবাদই বলুন আর যাই বলুন না কেন, কখনই দেশে তা আসতে পারবে না। আজকে গ্রামবাংলার দিকে যদি আমরা লক্ষ্য রাখতে না পারি, তা হ'লে কখনই সমাজবাদ আসতে পারবে না। আজকে সেই গ্রামবাংলার দিকে যদি দেখা যায়, তা হ'লে দেখতে পাবো ৭০% লোক কৃষিজীবী এবং কৃষির উপর তারা নির্ভরশীল। তাদের জমির পরিমাণ খুব কম। সেই জমিকে যেখানে একবার ক্রপ হচ্ছে সেখানে যদি ৩টি ক্রপ করতে না পারা যায় এবং যেখানে একরে ১০ মণ হচ্ছে সেখানে যদি ৫০ থেকে ৬০ মণ ফলাতে না পারি, তা হ'লে আমি বলব ঐ গ্রামবাংলার অর্থনৈতিক অবস্থার পরিবর্তন করতে পারব না এবং বেকার সমস্যার সমাধান করতে পারবো না। আজকে বড় বড় কথা ব'লে কোন লাভ নেই। রেভোলিউসন বা বিপ্লব বলতে অনেকে বিশ্বাস করেন যে, মানুষ খুন করলেই বোধ হয় বিপ্লব হয়, অনেকে বিশ্বাস করে লুঠ করলে নাকি বিপ্লব আসে, আমরা সেই খুনে বিপ্লবে বিশ্বাস করি না। আমরা বিশ্বাস করি, সেই বিপ্লবে, যে বিপ্লব কৃষি উৎপাদন বৃদ্ধি করতে পারবে এবং যেদিন দেখবো চাষীরা যেখানে ১০ মণ ফলাচ্ছিল সেখানে ৬০ মণ ফলাতে পারছে সেদিনই জানবো বিপ্লব এসেছে, যেদিন দেখবো গ্রামবাংলার মানুষ যারা খেটে খায় তারা দুবেলা দুমুঠো পেট ভরে খেতে পাবে, সেদিন জানবো আমাদের বিপ্লব স্বার্থক হয়েছে। তাই খুনে বিপ্লবে আমরা বিশ্বাস করি না। কারখানার শ্রমিকদের মাইনে বাড়াও বলছেন, কিন্তু এই কথা কখনও কোন লেফটিস্ট পার্টিরা বলছেন না যে, উৎপাদন বাড়াতে হবে। আগে উৎপাদন বাড়াও এবং তারপরে উৎপাদন বাড়ার পর তোমাদের বোনাস দাবি কর, এই কথা

কিন্তু বলছেন না। একদিকে বোনাসের দাবি সমর্থন করা হচ্ছে, অন্যদিকে উৎপাদন কমে যাচ্ছে এবং এর ফলে দেখা যাচ্ছে একটির পর একটি শিল্প শেষ হয়ে যাচ্ছে, সহযোগিতা কেউ কিছু করছেন না। অথচ রাজনীতির খাতিরে দেখা যায় সেই সমস্ত জিনিস চলছে। আমরা

[7—7-12 p.m.]

কি তাদের দেশের বন্ধু বলবো? যারা উৎপাদন বাড়াবার কথা বলে না। শ্রমিকের কথা নিশ্চয়ই বলতে হবে, শ্রমিকের স্বার্থ নিশ্চয়ই দেখতে হবে, তা যদি না দেখা যায়, তা হ'লে উৎপাদন বাড়তে পারে না। কিন্তু যারা কেবল উস্কানি দেয়, যারা কেবল উৎপাদন বাড়ানো দূরে থাক, তাতে বাধা সৃষ্টি করে, আমি বলবো তারা শ্রমিকের বন্ধু নয়, শ্রমিকের শত্রু, দেশের শত্রু, জনগণের শত্রু। আজকে আমি সব বন্ধুদের বলবো এবং আর এস পি বন্ধুরা আছেন, তাঁরা বিপ্লবে বিশ্বাস করেন, আমি তাঁদের বলবো যে, আসুন একসঙ্গে কাজ করি আমি পান্নালালবাবুকে জানি, আপনাদের চেয়ে বড় বিপ্লবী তিনি, তিনি অনেক বিপ্লব করেছেন, আপনারা তাও করেন নি, উনার ধারে কাছে আসতে পারেন নি বোধ হয়—দেশের যদি উন্নয়ন করতে হয়, চাষীদের মুখে যদি হাসি ফোটাতে হয়, গ্রামাঞ্চলের চেহারা যদি পাল্টাতে হয়, তা হ'লে সেই গ্রামাঞ্চলের মাঠে মাঠে সোনা ফলাতে হবে। সেই ফলন যদি না হয় তা হ'লে গ্রামবাংলার উন্নতি হতে পারে না। সেই শিক্ষা গ্রহণ করুন পান্নালালবাবুর কাছ থেকে। সিদ্ধার্থবাবুকে বুর্জোয়া ব'লে জনগণকে বিভ্রান্ত করা যাবে না। সরকারের খরচায় স্যালো টিউবওয়েল চালু করলাম কেন জানেন? যারা ছোট ছোট চাষী দু'একর, তিন একর জমির মালিক তারা যাতে সুযোগ পায় তার জন্য। অনেক সময় তাদের তো বড় চাষীর কাছ হইতে জল কিনতে হয়। তাই গ্রুপ সিস্টেম করলাম। গ্রুপ সিস্টেম হচ্ছে, মনে করুন একটা স্যালো টিউবওয়েল ১০ একর জমিতে চাষের জন্য জল দিতে পারে। ঐ ১০ একরের মধ্যে যতগুলো চাষী থাকবে, সবাই মিলে একটা গ্রুপ করে তারা স্যালো টিউবওয়েলে এবং পাম্প সেট নেবে। তা হ'লে ঐ ১০ একরের জন্য যদি পাঁচ হাজার টাকা খরচ হয়, তা হ'লে একরে ৫০০ টাকা পড়ছে। এখন একজনের যদি এক বিঘা জমি থাকে, তা হ'লে ৫০০কে তিন দিয়ে ভাগ করলে যা হয় তাই পড়ছে। এই যে গ্রুপ লোন, অন্য গ্রুপ লোনের মত এটা নয়। আমি একদিন গোবরডাঙ্গায় গিয়েছিলাম এই গ্রুপ সিস্টেমকে ইনঅগুরেট করতে। সেখানে গিয়ে দেখলাম লেখা আছে, মোর্চার কৃষিমন্ত্রী আবদুস সাত্তার ওয়েল কাম। আমি ভাবলাম, এটা কংগ্রেসী এলাকা হ'লে তো কংগ্রেস লেখা থাকবে, মোর্চা যখন লেখা আছে তখন এটা নিশ্চয়ই সি পি আই এলাকা। খোঁজ নিয়ে দেখলাম ওটা সত্যই সি পি আই এলাকা। আমার সঙ্গে একজন চাষী রিপোর্টার ছিলেন, কয়েকজন বুর্জোয়া রিপোর্টারও ছিলেন। আমি সেই স্যালো টিউবওয়েল ইনঅগুরেট করতে গেলাম। সেখানে দেখলাম যে, তিনজন চাষীকে নিয়ে গ্রুপ করা হয়েছে। আমি ইনঅগুরেট ক'রে আমার বক্তব্য রাখবো। আমি সেই তিনজন চাষীকে দাঁড় করালাম, ওখানকার এম এল এ অজিত গাঙ্গুলি মহাশয়ও সেখানে ছিলেন। আমি জিজ্ঞাসা করলাম একজনকে, কতখানি জমি আপনার? অনেকক্ষণ কিন্তু ক'রে তিনি বললেন, ১৭ একর জমি। আর একজনকে জিজ্ঞাসা করলাম, তিনি বললেন ১৯ একর জমি এবং শেষজনকে জিজ্ঞাসা করলাম, তিনি বললেন ২৪ একর জমি। তখন আমি বললাম, আপনারা তো বড় চাষী। তা হ'লে ছোট চাষীদের জন্য গ্রুপ করে কি লাভ হ'ল? আমি তো বলেছিলাম দু'একরের নিচে জমি যাদের, তাদের জন্য গ্রুপ করা হবে, কিন্তু এটা কি হ'ল? আমি তারপর ফিরে এলাম এবং চাষীদের মিটিং-এ আমার বক্তব্য রাখতে হ'ল। এ কোন গ্রুপ, যে গ্রুপে দেখা যাচ্ছে দু'একর থেকে আট একর জমি যাদের তারা কোন সুযোগ পাচ্ছে না। এখানে যে গ্রুপ করা হয়েছে তাতে দেখা যাচ্ছে ১৭/১৮/২৪ একর জমির মালিক গ্রুপ করছে। এই যদি গ্রুপ হয়, তা হ'লে এই গ্রুপ তো সেই গ্রুপ নয়। যারা ছোট চাষী, যারা ১০ কাঠা, তিন বিঘা, এক বিঘার মালিক, তারা কোথায় গেল? আমি অজিতবাবুকে ব্যাপারটা বললাম। এটা যখন আপনার এলাকা, তখন নিশ্চয়ই আপনাদেরই লোক। অজিত বাবু নিজে আমাকে বললেন যে, এটা ঠিক হয় নি, সত্যই এটা অন্যায় হয়ে গেছে। আমি সেদিন বর্ধমানে গিয়েছিলাম স্যালো টিউবওয়েল ইনঅগুরেট করতে। ১২টি স্যালো টিউব-ওয়েল সুতরাং ১২×১০=১২০ একর জমি কম্যান্ড এরিয়া। আর চাষী, যারা গ্রুপ করেছে,

তাদের নাম্বার হচ্ছে ১৯ জন। ফার্মার্স টু বি বেনিফিটেড, তার নাম্বার হচ্ছে সিক্সটি। আমি সঙ্গে সঙ্গে প্রশ্ন করলাম যে, সিক্সটি ফার্মার্স টু বি বেনিফিটেড আর গ্রুপ করা হয়েছে ১৯টিকে নিয়ে। তা হ'লে এই ৪১ জন কোথায় যাবে? এই ৪১ জনকে তো তা হ'লে জল কিনতে হবে। তখন আমার অফিসাররা উত্তর দিতে পারছিলেন না। আমি বললাম এটা তো গ্রুপ নয়। গ্রুপ মানে হচ্ছে, যতটা কম্যান্ড এরিয়া তার মধ্যে যদি ৬০ জন থাকে, তা হ'লে ৬০ জন উইল ফর্ম এ গ্রুপ। এই বাদ রেখে যেটা করা হয়েছে, এটা গ্রুপ হয় নি। যেখানে ইলেকট্রিকের খরচ হবে ৭৫ পয়সা ঘণ্টায়, সেই ছোট চাষীর কাছ থেকে আদায় করা হবে সাড়ে তিন টাকা, চার টাকা। এই ভাবে ছোট চাষীকে শোষণ করা হবে ব'লে আমি মনে করি। এই ভাবে যদি না করতে পারি, তা হ'লে চাষীদের কোন উন্নতি হবে না। প্রত্যেক দলের কর্মীদের সে সি পি আই হোক, আর এস পি হোক, কংগ্রেস সংগঠনই হোক তাঁদের বলি এই মনোভাবে যদি পরিবর্তন করতে না পারি, তা হ'লে চাষীদের কোন উন্নতি করা যাবে না। শুধু বক্তৃতা দিয়ে বিপ্লবী হওয়া যায় না, রেভলিউশনারী হওয়া যায় না। আজকে এই জিনিস পরিবর্তন করে মাঠে চাষীর পাশে এসে যদি না দাঁড়াই, তা হ'লে যতই সমাজবাদের কথা বলি, দারিদ্র্য দূর করার কথা বলি, সেটা কিছুই করা যাবে না। তাই আজকে আমি ঠিক করেছি তিন হাজার যে পাম্প সেট দেওয়া হবে, সেটা আমরা সরকার থেকে বসাবো। সরকার থেকে এই জন্য বসাবো, স্যালো টিউবওয়েল এবং পাম্প সেট বসিয়ে আমরা কম্যান্ড এরিয়া বেঁধে দেবো। তার মধ্যে যে বা যারা থাকবে, সে যতই ছোট চাষী হোক না কেন, একই রেটে তারা জল পাবে। তাই এই সিস্টেম আমাদের সরকার গ্রহণ করেছে। আমার মনে হয়, এই গ্রহণ করার ফলে ছোট চাষীদের আর জল কিনতে হবে না। তবে সকলেই বুঝতে পারছেন এই তিন হাজারে কিছুই হবে না, আরও দরকার। তবে আমরা সেটা বাড়াবার চেষ্টা করছি। আমরা শুধু তিন হাজার বসাই নি, আমরা যে পাইপ নিয়ে আসছি বাইরে থেকে, সেখানে চার টাকা ক'রে পার ফুটে বাঁচানো হচ্ছে। এই জিনিস আমরা গ্রহণ করেছি। আমার মনে হয়, সবুজ বিপ্লব কি ক'রে আনা হবে, সেই বিষয়ে আসুন এক সঙ্গে আমরা কাজ করি। সবুজ বিপ্লবের উপর নির্ভর করছে আমাদের শিল্প। এই শিল্পকে গড়ে তুলতে গেলে এগ্রিবেজড ইন্ডাস্ট্রি দরকার। যদি সবুজ বিপ্লব না আনতে পারি, কৃষিক্ষেত্রে যদি বিপ্লব না আনতে পারি, এক ফসলকে তিন ফসল যদি না করতে পারি, ১০ মণের জায়গায় ৬০ মণ যদি না করতে পারি, তা হ'লে আমরা অভাব মেটাতে পারবো না। তার উপর দেশে যে অশিক্ষিত বেকার, যারা মাঠে খেটে খায়, যাদের জমি নেই, লেবার শ্রেণী— যদি সারা বছর মাঠকে সবুজ ক'রে রাখতে পারি, তা হ'লে দেখবো লক্ষ লক্ষ বেকার মানুষ, যারা ২৮ লক্ষের মধ্যে আসে না, তারা প্রভাইড হবে। এবং বেকার সমস্যা দূর হ'বে। এই পরিকল্পনার জন্য আশা করি সহযোগিতা পাবো। আপনি জানেন, কম্প্রিহেনসিভ এরিয়া ডেভলপমেন্ট প্রজেক্ট—সি এ ডি পি আমরা গ্রহণ করেছি। প্রত্যেক জেলায় ১০ হাজার একর জমির একটা কম্প্যাক্ট এরিয়াতে নেওয়া হবে। সেই কমপ্যাক্ট এরিয়াতে নিয়ে, সেই ১০ হাজার একর জমিতে যাতে দু-তিনটি ফসল হয়, তার জন্য যে ইন পুট লাগবে, যা ইনফ্রাস্ট্রাকচার দরকার, সমস্ত কিছু ব্যাংক থেকে লোন নিয়ে সেটা করা হবে। সেই ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। সেটা আগামী পরিকল্পনা থেকে হবে, তবে তার আগে টেস্ট কেস হিসাবে বর্তমানে ৬টি জেলাতে আরম্ভ করতে চাই।

আমাদের কাজ এগিয়ে চলেছে কিন্তু আমার প্রশ্ন হচ্ছে যে, ছোট খাট চাষী যারা—যারা পয়সার অভাবে ফার্টিলাইজার পায় না, চাষ করতে পারে না, ফসল ফলাতে পারে না, তাদের লোন দিতে হবে এবং তাতে আমরা হিসাব ক'রে দেখেছি যে, যদি এই পরিস্থিতি সৃষ্টি করতে পারি, তা হ'লে বর্তমানের চেয়ে ৩/৪ গুণ বেশি ফলন হবে। সেখানে থাকবে কোল্ড্ স্টোরেজ, ব্যাংক সব কিছু থাকবে। ফসলের দাম কমে গেলে তারা ওয়ারহাউসে ফসল জমা রেখে সেখান থেকে টাকা নিতে পারবে, যখন দাম আবার বাড়বে তখন বিক্রি করবে। এই সমস্ত স্কীম আমরা গ্রহণ করেছি। চাষের উপর জোর দেওয়া হবে, চাষীর উন্নতি করা হবে, চাষীর উন্নতি যদি না হয়, যদি গ্রামবাংলার উন্নতি না হয়—সবুজ বিপ্লব না হয়, তা হ'লে সমাজবাদ আসতে পারে না। তাই আমি বলতে চাই যে, প্রকল্প আমরা হাতে নিয়েছি তাতে আশা করি আপনাদের সহযোগিতা পাব, সমালোচনা নয়। আসুন আমরা সকলের বন্ধুত্ব নিয়ে দেশকে এগিয়ে নিয়ে যাই। জয় হিন্দ।

## Adjournment

The House was then adjourned at 7-12 p.m till 1 p.m. on Monday the 19th February, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 19th February, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 4 Ministers of State, 3 Deputy Ministers and 158 Members.

### Oath or affirmation of allegiance

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

### STARRED QUESTIONS

### (to which oral answers were given)

### দীঘার অবক্ষয় নিবারণ

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দীঘায় সমুদ্রের অবক্ষয় নিবারণের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(খ) কেন্দ্রীয় সরকারের নিকট এ বিষয়ে সাহায্যের জন্য রাজ্যসরকার কোন যোগাযোগ করিয়াছেন কিনা এবং করিলে, তাহার ফলাফল কি?

**শ্রীশঙ্কর ঘোষ:** (ক) হ্যাঁ।

(খ) ভারত সরকারের বিচ এরোশন বোর্ড-এর উপদেশ অনুসারে একটি নূতন পরিকল্পনা তৈরি হইতেছে।

নূতন পরিকল্পনা তৈরি হইলে বিচ এরোশন বোর্ড-এর মারফত ভারত সরকারের কাছে আর্থিক সাহায্য চাওয়া হইবে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** এটা রাজ্যসরকারের না কেন্দ্রীয় সরকারের উপদেষ্টা বোর্ড।

**শ্রীশঙ্কর ঘোষ:** এটা কেন্দ্রীয় সরকারের উপদেষ্টা বোর্ড। আমাদের ইরিগেশান ডিপার্ট-মেন্ট-এ কেন্দ্রীয় সরকার এটা রেখেছিলেন। এই এক্সপার্ট বডি ডিসেম্বর মাসে এটা ইন্সপেক্ট ক'রে গেছে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** এই ইরোশান বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রীশঙ্কর ঘোষ:** বর্তমান অবস্থা হচ্ছে ব্যাংক এবং বীচ দুটি নিয়ে অবক্ষয় চলছে। এক্সপার্টদের মতামত যা পাওয়া গেছে তা এক রকম নয়। সেজন্য এখানে যেটা সবচেয়ে বড় এক্সপার্ট বডি—টেকনিক্যাল বডি—বীচ ইরোসান বোর্ড-এর মতামত নিয়ে তারা প্রাথমিক আলোচনা ক'রে একটা ডিজাইন চেয়েছে এবং সেন্ট্রাল ওয়াটার অ্যান্ড পাওয়ার রিসার্চ স্টেশন আরও যাতে ডিটেল্ড ডিজাইন দিতে পারে সেবিষয়ে আলোচনা চলছে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ভারত সরকারের সঙ্গে যে আলাপ-আলোচনা হয়েছে তাতে কি পরিকল্পনা হবার পর তাঁরা টাকা দেবেন এই রকম প্রতিশ্রুতি দিয়েছেন?

**শ্রীশংকর ঘোষঃ** ভারত সরকারের যে বীচ ইরোসান বোর্ডের মিটিং হয় ডিসেম্বর মাসে—টেকনিক্যাল বডির মিটিং তাতে আমাদের কিছু অফিসার উপস্থিত ছিলেন। টেকনিক্যাল বডির যারা সদস্য ছিলেন তারা টাকা দেবার পক্ষপাতী, কিন্তু এটা লিখিতভাবে আসে নি। টেকনিক্যাল বডি ভারত সরকারকে টাকা দেবার জন্য রেকমেণ্ড করবেন।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এ বছরের মধ্যে কি পরিকল্পনা তৈরির কাজ শেষ হবে?

**শ্রীশংকর ঘোষঃ** পরিকল্পনা তৈরির কাজ যেটা সেটার ডিটেল্ড প্ল্যান করতে হবে। সেন্ট্রাল ওয়াটার এণ্ড পাওয়ার রিসার্চ স্টেশন কিছু তথ্য চেয়েছেন। ওখানে মার্চ থেকে নভেম্বর মাস পর্যন্ত কাজ করা যায় না—নভেম্বরের পর কাজ হবে। সুতরাং এর ভেতর যাতে পরিকল্পনার কাজ শুরু হয়ে যায় তার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এটা কি পাথর দিয়ে বাধানর পরিকল্পনা নেওয়া হচ্ছে?

**শ্রীশংকর ঘোষঃ** বীচ ইরোসান বোর্ডের যা মত তাঁরা একটা সি ওয়ালের কথা বলেছেন এবং সেই সি ওয়ালের ভিতর পাথর কি অন্য কিছু দেবেন শেষ পর্যন্ত তাঁরা এই বিষয়ে কোন চূড়ান্ত সিদ্ধান্ত নেন নি। তবে একটা সি ওয়াল-এর কথা বলেছেন, সেটা পাথর বা অন্যভাবে হতে পারে, সেটা তাঁরা পরে জানিয়ে দেবেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই পরিকল্পনার সমস্ত ব্যয়ভার কি কেন্দ্রীয় সরকার বহন করবেন, না কি আংশিক দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের আছে?

**শ্রীশংকর ঘোষঃ** আমরা পশ্চিমবঙ্গ সরকার আগামী ১৯৭৩-৭৪ সালে দীঘা উন্নয়নের জন্য এই বীচ ইরোসান যাতে নিবারণ করতে পারি তার জন্য ১০ লক্ষ টাকা ধরেছি, বাকি অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে চাইব।

### মৌমাছি পালন

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কোন্ কোন্ জেলায় মৌমাছি পালনের ব্যবস্থা করেছেন;

(খ) মৌমাছি পালনের জন্য সরকার জেলায় জেলায় কি কি ধরনের প্রচেষ্টা চালাচ্ছেন; এবং

(গ) সুন্দরবনের আশেপাশে বসন্তকালে বনে ফুল ফোটার সময় মৌমাছি পালনের কোন ব্যবস্থা আছে কিনা?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) কৃষি বিভাগ হইতে কোন জেলাতেই মৌমাছি পালনের কোন ব্যবস্থা করা হয় নাই।

(খ) মৌমাছি পালন সম্বন্ধে শিক্ষালাভে ইচ্ছুক যে কোন জেলার লোককে ফুলিয়া গ্রাম-সেবক প্রশিক্ষণ কেন্দ্রে প্রাথমিক জ্ঞান দেওয়ার ব্যবস্থা আছে।

(গ) না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন বেসরকারী উদ্যোগে মৌমাছি পালনের ব্যবস্থা আছে, সরকারী উদ্যোগেই বা মৌমাছি পালনের ব্যবস্থা কেন করা হবে না?

**শ্রীআবদুস সাত্তারঃ** একটা প্রশিক্ষণ কেন্দ্র ফুলিয়াতে আছে, যদি কেউ শিক্ষা লাভ করতে চান ফুলিয়ায় প্রাইভেটলি করতে পারেন, কিন্তু সরকারের কোন ব্যবস্থা নাই।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** সরকার থেকে ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীআবদুস সাত্তারঃ** ভেবে দেখা যাবে।

36

**Mr. Speaker :** This question is held over. I have received a letter from the Special Secretary of the Department stating that it will require two months' time to furnish the reply. I would request the Hon'ble Minister not to take so much time. The reply should be ready, I think, at least, by two or three weeks. Two months will be too long a time when there may not be any sitting of the House.

**শ্রীশঙ্কর ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিভিন্ন দপ্তরের ডাইরেক্টরকে এই বিষয়ে লিখতে হয়েছে, আমরা চেষ্টা করব যত তাড়াতাড়ি উত্তর দিতে পারি।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অফিসারদের এক্সটেনসন হয় ক্যাবিনেট থেকে, সুতরাং ক্যাবিনেট ডিসিসন থেকে তো জানা যাবে, দেরি হবে কেন?

**Mr. Speaker :** The official letter says, "I am directed to say that on receipt of the above question we have started collecting requisite information from all offices concerned. Only a few replies have been received so far. I am accordingly to request you to kindly allow us time for about two months to furnish the reply".

**শ্রীশঙ্কর ঘোষঃ** অফিসারগুলি কিছু গেজেটেড এবং কিছু নন-গেজেটেড অফিসার সম্পর্কে। নন-গেজেটেডদের কেস ক্যাবিনেট থেকে হয় না, সেজন্য বিভিন্ন জেলার বিভিন্ন ডাইরেক্টোরেটকে লিখতে হয়েছে যাতে তাড়াতাড়ি সংখ্যাগুলি পাই।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** একটা নন-গেজেটেড কেস ক্যাবিনেট থেকে পাশ হয়েছে আমি জানি। সেজন্য বলছি কত দিনের মধ্যে মিনিমাম টাইমের মধ্যে এর উত্তর দিতে পারবেন?

**Mr. Speaker :** I am told that extension or re-employment with regard to non-gazetted posts are not placed before the Cabinet In special circumstances one or two cases may be placed before the Cabinet. As the Hon'ble Minister has assured the House that as soon as possible he will place the matter before the House, even if all the informations are not collected, the amount of information collected may be placed before the House.

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** যেখানে দেশ বেকারে ভরে রয়েছে সেখানে অফিসারদেরকে এক্সটেনসন দেবার যে পদ্ধতি চলছে এ সম্পর্কে সরকারের কোন নীতি আছে কিনা?

[1-10--1-20 p.m.]

**শ্রীবিজয় সিং নাহারঃ** মাননীয় স্পীকার মহাশয়, মন্ত্রিমহাশয় বললেন ক্লাস থ্রি এবং ক্লাস ফোর স্টাফদের এক্সটেনসন সম্বন্ধে জেলায় জেলায় লেখা হয়েছে। উনি কি এক্সপ্লেন করবেন জানি না। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, ক্যাবিনেট ছাড়া ১।২।৩।৪ কোন শ্রেণীর কোন কর্মচারীকে এক্সটেনসন দেবার ব্যবস্থা আছে কিনা এটা যদি উনি আমাদের জানান, তা হলে আমরা বুঝব সেক্রেটারীরা ওঁনাকে ঠিকমত বুঝিয়েছেন কিনা, না উল্টো কথা বুঝিয়েছেন।

**মিঃ স্পীকারঃ** ইজ ইট পসিবল?

**শ্রীশঙ্কর ঘোষঃ** আমরা লিখেছি, কাজেই যতটা সংবাদ পাব জানিয়ে দেব।

**শ্রীবিজয় সিং নাহারঃ** অনারেবল মিনিস্টার হাউসে একটা স্টেটমেন্ট করেছেন। কিন্তু আমি জানতে চাই সরকারী পদ্ধতিটা কি, ক্যাবিনেটের মত ছাড়া কোন কর্মচারীকে এক্সটেনসন দেওয়া হয় কিনা?

**শ্রীশঙ্কর ঘোষঃ** যখন ওই প্রশ্নের উত্তর দেব তখন এই প্রশ্নেরও উত্তর দেব, আংশিকভাবে উত্তর দিয়ে লাভ নেই।

**Mr. Speaker:** This question will come up again before the House.

**Shri Ramendra Nath Dutt:** What is the policy?

**Mr. Speaker:** He will clarify it at the time of giving the answer to this particular question.

### রাসায়নিক সারের দুষ্প্রাপ্যতা

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** কৃষি বিভাগেব মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে বাজারে রাসায়নিক সার দুষ্প্রাপ্য হইয়াছে;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) গত ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালের জানুয়ারী মাসে প্রতিটি জেলায় রাসায়নিক সার সরবরাহের পরিমাণ কত?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) ক্রমবর্ধমান চাহিদার অনুপাতে সার সরবরাহের স্বল্পতা সম্বন্ধে সরকার অবগত আছেন।

(খ) কেন্দ্রীয় সরকার বিদেশ হইতে সার আমদানির ব্যবস্থা করেন। জানা গিয়াছে যে, অন্যান্য দেশে সারের অভাব থাকায় আমদানিতে ঘাটতি দেখা দিয়াছিল। দেশজ (ইন্ডিজেনাস) সার দ্বারা ঐ ঘাটতি পূরণ করা সম্ভব হয় নাই।

(গ) জানুয়ারি মাসে জেলাওয়ারী সরবরাহের একটি বিবরণী প্রদত্ত হইল।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আপনি বললেন কেন্দ্রীয় সরকার বাইরে থেকে সার আমদানি করেন। রাসায়নিক সারের মধ্যে ইউরিয়া ছাড়া এ কি অ্যামোনিয়া সালফেট এবং অন্যান্য সার যেগুলি ভারতবর্ষে তৈরি হয় তাতে দেখছি ভারতবর্ষে যে পরিমাণ সার উৎপাদন হয় তাতে সেই পরিমাণ চাহিদা ভারতবর্ষে থাকা উচিত নয়। সমস্ত সারই বিদেশ থেকে আমদানি করতে হয় বলে দুষ্প্রাপ্য একথা আপনি বলেছেন। আপনি কি বলতে পারেন ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে মোট কত সার দিয়েছেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** সমস্ত সার বাইরে থেকে আসে সেকথা আমি বলি নি। বাইরে থেকে সার আসে এবং এখানকার সারও আছে। আপনি মোট সংখ্যা যেটা চাচ্ছেন তাতে জানাচ্ছি যে, ১৯৭০-৭১ সালে আমরা যে সার পেয়েছি তার পরিমাণ হল ১ লক্ষ ৯২ হাজার ২৯২ টন তারপর পেয়েছি ১ লক্ষ ৯২ হাজার ৬১২ টন এবং এই বছর জানুয়ারি মাস পর্যন্ত পেয়েছি ২ লক্ষ ৭ হাজার ৬৮৮ টন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** কেন্দ্রীয় সরকার যখন সার দিচ্ছেন পশ্চিমবঙ্গ সরকারকে এবং পশ্চিমবঙ্গ সরকার যেখানে ডিস্ট্রিবিউট করছেন, তা হ'লে বাজারে সারের দামটা বাড়ছে কেন, বাজারে ন্যায্য মূল্যে সরকারী দামে সারটা পাওয়া যাচ্ছে না কেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** সার বিতরণ হয় বিভিন্ন ডিলারের মাধ্যমে, আমরা যেটা ডিস্ট্রিবিউশান করি এজেন্টের মাধ্যমে, আমাদের এজেন্ট হচ্ছে অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ করপোরেশান আর অ্যাপেক্স। এদের মাধ্যমে যা পাই শতকরা ৮০ দিই। আর শতকরা ২০ অন্যান্য এজেন্সি মাধ্যমে দেওয়া হয়। তাদের সংখ্যা ৬০/৭০ জন আছে। মেইনলি ঐ অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজ করপোরেশান এবং অ্যাপেক্স করপোরেশান-এর মাধ্যমে দেওয়া হচ্ছে, তাদের নিজস্ব ডিলার আছে। এই ডিলাররা সেটা ডিস্ট্রিবিউট করেন। এবং যেটা প্রাইভেট পার্টি তাদেরও ডিলার আছে। এছাড়া যে সার ফার্টিলাইজার করপোরেশান থেকে আসে তাদেরও আলাদা ডিলার আছে। এখন এই ডিলাররা আমাদের অ্যাপয়েন্টেড ডিলার নয়। আমরা এই এজেন্সির মাধ্যমে বিলি করি। মোটামুটি অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ করপোরেশান আর অ্যাপেক্সের মাধ্যমে শতকরা ৮০ এবং শতকরা ২০ প্রাইভেট ডিলারের মাধ্যমে করি। তবে দাম বাঁধা আছে, কিন্তু এটাও আমাদের কাছে খবর এসেছে, বেশি দামে বিক্রি হচ্ছে। ডেফিনিট কোন নাম দিয়ে যে, অমুক ডিলার করছেন সে রকম যদি আসে, তা হ'লে আমরা নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে যেখানে ডিলাররা সারের দাম বাড়াচ্ছেন বা বেশি দামে বিক্রি করছেন সেখানে সারের ব্যবসাটা সরকারী কর্তৃত্বাধীনে কিংবা আধা-সরকারী কর্তৃত্বাধীনে আনা কেন হচ্ছে না?

**শ্রীআবদুস সাত্তারঃ** কাজটা কেন্দ্রীয় সরকারের, কেন্দ্রীয় সরকার যে রকম ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আপনি কি লিখবেন কেন্দ্রীয় সরকারের কাছে যে, সমস্ত ব্যবসাটা অন্তত যাতে সরকারী আওতায় আনা যায়, কারণ প্রয়োজনীয়তা হচ্ছে বাংলার।

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি তো বললাম যে, অ্যালটমেন্টটা সরকার থেকে করা হয়, সেই অ্যালটমেন্ট শতকরা ৮০ অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ-এর মাধ্যমে করা হয়। এটা মোটামুটি পশ্চিমবঙ্গ সরকারেরই অংগ, আর বাকি শতকরা ২০ যেটা বাইরে যা আছে এটা নিলেই আমাদের হয়ে যায়। তবে যেটা ফার্টিলাইজার করপোরেশান অফ ইন্ডিয়া দিচ্ছে সেটা তারা নিজস্ব ডিলার দিয়ে করছে। মোটামুটি সরকারই এটা কন্ট্রোল করছে, ফার্টিলাইজার করপোরেশান হচ্ছে কেন্দ্রীয় সরকারের এবং অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ করপোরেশান আর অ্যাপেক্স কো-অপারেটিভ হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের। কেবল শতকরা ২০ বাইরের এজেন্সি মারফত হচ্ছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তা হ'লে প্রোডাকশন একটা মিডিয়ামের মাধ্যমে আনা হচ্ছে না কেন?

**মিঃ স্পীকারঃ** উনি তো আগেই বলেছেন।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের প্রশ্নের উত্তরে জানলাম যে, বর্তমানে পশ্চিমবঙ্গে সারের দুষ্প্রাপ্যতা সম্বন্ধে সরকার অবহিত আছেন, তা হলে কি আমি এই প্রশ্ন করতে পারি পশ্চিমবঙ্গে অবস্থিত দুর্গাপুর সার কারখানাতে সারের দুষ্প্রাপ্যতা দূরীকরণের জন্য কেন সার উৎপাদন করা গেল না?

**শ্রীআবদুস সাত্তারঃ** এটা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ব্যাপার নয়, এর উত্তর আমাদের পক্ষে দেওয়া সম্ভব নয়। এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার তবে আমরা ফার্টিলাইজার করপোরেশন অফ ইন্ডিয়াকে অনুরোধ করেছি, আমি নিজেও ব্যক্তিগতভাবে করেছি।

[1-20—1-30 p.m.]

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে কৃষি বিপ্লবের কথা বলছেন, পশ্চিমবাংলা সরকারও কৃষির সবুজ বিপ্লবের কথা বলেছেন, অথচ আজ পর্যন্ত কৃষি বিপ্লবকে সফল করার জন্য সারের প্রয়োজনীয়তা অস্বীকার করে পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ মনোভাব নিচ্ছেন, সেজন্য পশ্চিমবঙ্গের অধীনস্থ দুর্গাপুরে সার উৎপাদনের ব্যবস্থা চালু করার জন্য কেন্দ্রীয় সরকারেরর উপর চাপ সৃষ্টি করার জন্য রাজী আছেন কিনা?

**শ্রীআবদুস সাত্তারঃ** অস্বীকার করার কথা নয়। সারের জন্য আমরা প্রতি বছরই চিঠি লিখছি, এখনও লিখছি। তবে লেখার ফলে রিসেন্টলি আমরা কিছু সারের অ্যালটমেন্ট পেয়েছি, ফার্টিলাইজার করপোরেশন অব ইন্ডিয়া পাঁচ হাজার টন সুফলা সার ট্রম্বে ফ্যাক্টরী ডাইভার্ট করেছে, সেটা আসছে, আসতে আরম্ভ করেছে। এ ছাড়া ১০ হাজার টন অ্যামোনিয়া নাইট্রেট ফসফেট, ১০,৫০৫ টন ডাই-অ্যামোনিয়া ফসফেট হালে পেয়েছি। তবে যে ফ্যাক্টরীর কথা বলা হচ্ছে, সেটা নিয়ে আমরা নিজেরাও বলছি, তবে কেন্দ্রীয় সরকার দেখছেন না তা নয়, মেকানিক্যাল কোন গণ্ডগোল হচ্ছে না কি হচ্ছে, তাঁর উত্তর আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। এটা চালু হলে আমাদের সমস্যা অনেকখানি সমাধান হ'ত এটা ঠিক।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** পশ্চিমবাংলাকে কৃষিতে স্বয়ংসম্পূর্ণ করার জন্য আমাদের মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় কেন্দ্রীয় সরকারের দেওয়া লোন বাবত ১৩ কোটি টাকা খরচ ক'রে মোটামুটি সেচ ব্যবস্থা সম্প্রসারণ ক'রে চলেছেন, এই সম্প্রসারিত এলাকার জন্য সারের প্রয়োজন। তার পরিমাণ কত হবে এবং আমাদের যে সার হচ্ছে এই দুয়ের মধ্যে তফাতটা পরিপূরণের জন্য কি কি কার্যকরী ব্যবস্থা অবলম্বন করেছেন আমাদের সরকার, তা জানাবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** যে প্রশ্ন মাননীয় সদস্য করেছেন, তার জন্য আমার নোটিশ চাওয়া উচিত ছিল। তবু আমি বলছি। বিভিন্ন ধরনের সার প্রায় দশ প্রকার এবং তার রিকুইয়ারমেন্ট আমাদের হিসাব মত ৪ লক্ষ ৯৪ হাজার টন, তার অ্যাগেনস্টে আমরা জানুয়ারি পর্যন্ত পেয়েছি ২,০৭,৪৮৮ টন, আমি ফেব্রুয়ারির হিসাব দিতে পারব, এখনও আসছে, এর পরেও ১০ এবং ১০ তারপরে আরও পাঁচ এই মিলিয়ে ২৫ হাজার আরও আমরা পেতে পারি। তবে রিকুইয়ারমেন্ট ৪ লক্ষ ৯৪ হাজার টন, তার মধ্যে পেয়েছি ২,০৭,৪৮৮ টন।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়, দয়া ক'রে জানাবেন কি যে কেন্দ্রীয় সরকারের মুখাপেক্ষী হয়ে সারের জন্য পশ্চিমবঙ্গ সরকারকে কতদিন অপেক্ষা করতে হবে?

**Mr. Speaker:** The question is disallowed.

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন এখানে যে, আমদানীকৃত সার বণ্টিত হয়, তার কথা। আমি আপনার মাধ্যমে প্রশ্ন করছি ১৯৭০ সালে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কত সার ইন্ডেন্ট করা হয়েছিল?

**শ্রীআবদুস সাত্তারঃ** নোটিশ চাই।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** সরকার থেকে যে লোন দেওয়া হয় সার বাবত, সেটা ইন্ কাইন্ড কত, ইন্ ক্যাশ কত?

**শ্রীআবদুস সাত্তার:** ৭৫ ভাগ ইন্ কাইন্ড এবং ২৫ ভাগ ইন্ ক্যাশ।

**শ্রীনিতাইপদ ঘোষ:** এই যে সার দেওয়া হয়, সার নিয়ে ব্ল্যাক মার্কেটিং হয় না বটে, কিন্তু গমের বীজ দু টাকার নিতে হবে, নইলে সার দেওয়া হবে না, এই ভাবে যে বিক্রি হচ্ছে এবং ব্ল্যাক মার্কেটিং চলছে, তার সম্বন্ধে কি চিন্তা করছেন?

**শ্রীআবদুস সাত্তার:** সার বেশি দামে ও কালোবাজারে বিক্রি হচ্ছে, আমি খবর পেয়েছি স্বীকার করছি। অনেক সময় খবর আমার কাছে আসে—আমি সেইজন্য বলছি আপনার যদি স্পেসিফিক কেস এসম্পর্কে থাকে তো আমায় দিন, তা হলে
I can take steps against those dealers.

**শ্রীনিতাইপদ ঘোষ:** সার সে দিচ্ছে ঠিকই তবে বলছে এই কেয়ালিটি নেও, এই গমবীজ নেও, তা হলে আমি সার দেব।

**শ্রীআবদুস সাত্তার:** এই ধরনের স্পেসিফিক কেস যদি থাকে, কে করেছে, তার পূর্ণ বিবরণ আমায় দিন। আমি দেখবো।

**শ্রীনিতাইপদ ঘোষ:** এই সম্পর্কে খোঁজ খবর নিবার জন্য ব্লক-ওয়াইজ কমিটি ক'রে দেবেন কি?

**শ্রীআবদুস সাত্তার:** আপনি জনগণের প্রতিনিধি, এম এল এ, আপনার এলাকায় খোঁজ খবর নিয়ে আমায় দেবেন, তার জন্য কমিটির দরকার নাই।

**শ্রীনিতাইপদ ঘোষ:** এই সম্পর্কে কমিটি করা একটি ভাইটাল পয়েন্ট। তা করতে দোষ কি?

**শ্রীআবদুস সাত্তার:** সিডস্ নিলে তবে সার নিতে পারবে সরকারের এই রকম বিধান নাই। যে এই রকম করছে তার স্পেসিফিক কেস আমায় দেন—এটা প্রমাণ হওয়া দরকার। আপনার নিজের এলাকায় এই রকম ঘটনা ঘটে থাকে, আমি এসম্বন্ধে ব্যবস্থা নেব।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** চড়া দামে কালোবাজারে সার বিক্রির কংক্রিট কেস আপনায় দেওয়া হ'লে সরকারী গোয়েন্দা বিভাগ থেকে ধ'রে তাদের শাস্তি দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীআবদুস সাত্তার:** চড়া দামে সার বিক্রি হচ্ছে ব'লে আমি শুনেছি। আপনাদের কেউ কেউ আমার কাছে কমপ্লেন করেছেন। চড়া দামে সার বিক্রি করছে এই রকম কেস ধরে আমার কাছে দিন, আমি তার বিরুদ্ধে নিশ্চয়ই যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করবো।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** একটি কথা পসিটিভলি আমাদের জানা দরকার যেখানে ৪ লক্ষ ১৪ হাজার টন সার প্রয়োজন সেখানে আমরা পেয়েছি ২ লক্ষ ৭ হাজার ৪৮৮ টন প্লাস ২৫ হাজার টন। এটা বাদ দিলেও আরো প্রচুর সার আমাদের প্রয়োজন। এই দু লক্ষ টনের উপর যে ঘাটতি রয়েছে এটা পরিপূরণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনবার জন্য কার্যকর কি ব্যবস্থা আপনারা অবলম্বন করেছেন যে এত পরিমাণ সার আমাদের দেওয়া হোক?

**শ্রীআবদুস সাত্তার:** আমি তো আগেই বলেছি এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে আমি চিঠি লিখছি, আমাদের অফিসারদের পাঠাচ্ছি। কেন্দ্রের হাতে সারের বণ্টন ব্যবস্থা সারের ক্রাইসিস সারা ভারতবর্ষে এমন কি ওয়ার্ল্ড-এও এই সারের ক্রাইসিস দেখা দিয়েছে, কেবল ভারতবর্ষেই নয়, বিশেষতঃ ইউরিয়া সারের ক্রাইসিস আরো বেশি। অন্যান্য সার মোটামুটি আমরা পাচ্ছি। এই ইউরিয়া সার পেয়েছি ১ লক্ষ ৫০ হাজার টনের মধ্যে মাত্র ৩৬ হাজার টন।

**শ্রীসরোজ রায়ঃ** পশ্চিমবঙ্গে রবি ফসল আলু চাষ এই ইউরিয়া সারের অভাবে প্রচন্ডভাবে মার খেয়েছে এবার। যেটুকু ইউরিয়া পাওয়া গেছে, তা কি যথাযোগ্যভাবে কৃষকদের কাছে গেছে, তার কোন রিপোর্ট আপনি এই সেসনে দেবেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** যেটুকু সার পাওয়া গেছে তা যথাযোগ্যভাবে কৃষকদের কাছে গেছে। কি সোর্সে গেছে তা বলা কঠিন।

**শ্রীসরোজ রায়ঃ** আপনি স্বীকার করছেন যেমন তেমন ক'রে কৃষকদের কাছে সার পেঁছেছে তো কি ভাবে গেছে তা আপনি জানেন না। কালোবাজারের মাধ্যমে তিনগুণ দামে বিক্রি হয়েছে। সে সম্বন্ধে একটি রিপোর্ট দেবেন। যেহেতু ইউরিয়া কম ছিল, বাজারে বিক্রির জন্য দিলেও তা কোন গরিব আলু চাষী পায় নি। চোরাবাজারে বিক্রি হয়েছে। সে সম্বন্ধে রিপোর্ট আপনার দেওয়া থাকলে সেটা প্লেস করুন। কুয়েরি করে দেখুন কোন রিপোর্ট এ সম্পর্কে আপনার বিভাগে আছে কিনা?

[1-30—1-40 p.m.]

**শ্রীআবদুস সাত্তারঃ** আমার কাছে কোন লিখিত রিপোর্ট নেই। তবে কিছু কিছু কেস আছে। আপনারা যদি নোটিস দেন বলতে পারি। যদি কোন ডিলার কোন প্রকারে সার ব্ল্যাক ক'রে থাকে তবে তার ডিলারসীপ ক্যানসেল করা হবে এবং এই রকম কিছু কিছু কেস স্টার্ট হয়েছে। তবে তার নাম্বার এখনই দিতে পারছি না।

**শ্রীঅজিতকুমার গাংগুলীঃ** পশ্চিমবাংলার কৃষকদের জন্য কতটা সারের প্রয়োজন সেটা ঠিক করেছেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি কিছুক্ষণ আগেই বলেছি। এখন চাষীরা বেশি ক'রে সারের কথা ভাবছে। কাল্টিভেটার্সরা এখন ফার্টিলাইজার মাইন্ডেড হয়েছে। আমার রিকোয়ার-মেন্টস হচ্ছে ৪ লক্ষ ৯৪ হাজার টন তার এগেনস্টে অর্ধেকও পাই নি। সার চাষীরা আগে নিতো না। এখন ধারনা পালটেছে।

### সি এম ডি এ-তে নিযুক্ত কর্মচারী

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪।) **শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** উন্নয়ন এবং পরিকল্পনা (টি এবং সি পি) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত এপ্রিল মাস ১৯৭২ হইতে ৩১এ জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত সি এম ডি এ-তে কত নূতন লোক নিয়োগ করা হইয়াছে;

(খ) ইঁহাদের মধ্যে কতজন—(১) কলিকাতা কর্পোরেশন এলাকার, (২) সি এম ডি এ-এর অন্তর্ভুক্ত পৌর এলাকার ও (৩) অঞ্চল পঞ্চায়েত এলাকার; এবং

(গ) সি এম ডি এ-তে নিযুক্ত কর্মচারীদের মধ্যে বাঙালী ও অবাঙালী কর্মীদের যথাক্রমে সংখ্যা কত?

**শ্রীশঙ্কর ঘোষঃ** (ক) ১৪৪ জন।

(খ) কর্মচারীদের বাড়ির ঠিকানা হইতে জানা যায় যে, উপরিউক্ত ১৪৪ জনের মধ্যে (১) ২ জন কলকাতা করপোরেশান এলাকার, (২) এবং (৩) ৩২ জন ২৪-পরগনা জেলার, ৬ জন হাওড়া জেলার, ১২ জন হুগলি জেলার, এবং ২২ জন অন্যান্য জেলার অধিবাসী।

(গ) সি এম ডি এ-তে বর্তমানে ৯৪৩ জন কর্মী আছেন। তাহাদের মধ্যে দু'জন অফিসার সহ ৪৭ জন অবাঙালী। অবশিষ্ট সকলেই বাঙালী।

**বনগ্রাম শহরে অবস্থিত বিভিন্ন সরকারী দপ্তর**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার বিভিন্ন অফিসের জন্য বনগ্রাম শহরে কতগুলি বাড়ি ভাড়া লইয়াছেন এবং এইজন্য সরকারী খাতে বাৎসরিক খরচের পরিমাণ কত;

(খ) সংশিলষ্ট অফিসগুলির মধ্যে গড়ে দূরত্ব কত;

(গ) জনসাধারণের সুবিধার জন্য এই শহরে এক জায়গায় অফিসগুলি কেন্দ্রীভূত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, তাহা কোথায় এবং কবে নাগাদ ইহার কাজ শুরু হইবে?

**শ্রীশঙ্কর ঘোষ:** (ক) ১৯টি বাড়ি এবং বাৎসরিক খরচের পরিমাণ ২১,৮১৬ টাকা।

(খ) সংশ্লিষ্ট অফিসগুলির দূরত্ব ১ থেকে ২ কিলোমিটার।

(গ) সে রকম পরিকল্পনা সরকারের নাই।

(ঘ) এ প্রশ্ন উঠে না।

[1-40—1-50 p.m.]

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** বাৎসরিক ২১ হাজার টাকা সরকারী তহবিল থেকে খরচ হচ্ছে। দূরত্ব যেটা দিয়েছেন ঠিক কিনা সন্দেহ। আমার প্রশ্ন এই অফিস নানা স্থানে হওয়ায় কৃষক মানুষদের যাতায়াতের অসুবিধা হয় এটা কি মন্ত্রী অনুভব করেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** আমাদের ওখানে যে সরকারী গৃহ আছে তাতে স্থান সঙ্কুলান না হওয়ায় এই সমস্ত বাড়ি ভাড়া করা হয়েছে। এক জায়গায় বাড়ি করার মতো সরকারী অর্থের সঙ্কুলান নেই। যদি অর্থের সঙ্কুলান হয় তা হ'লে এক জায়গায় যাতে করতে পারি তার চেষ্টা করা হবে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** অর্থ সঙ্কুলানের দিকে তাকিয়ে আমি এই প্রশ্ন করছি যে, ২১ হাজার টাকা ক'রে খরচ আমাদের বহন করতে হচ্ছে। এই সরকার আমাদের ৫ বছর থাকছেন, তার মানে ১ লক্ষ টাকা এই বাবতে একটি মহকুমাতে খরচ করতে হবে। আমরা যদি চিরস্থায়ী এই খরচ বন্ধ করবার জন্য চেষ্টা করি, তা হলে যে বাজেটেড অ্যামাউন্ট রেখেছি বিভিন্ন জেলার জন্য তাতে আমাদের ক্ষতিই হবে ব'লে মনে হয়।

**শ্রীশঙ্কর ঘোষ:** মাননীয় সদস্য যে সমস্যাটির কথা তুলেছেন সেটা কেবল একটি জেলার ব্যাপার নয়, সমস্ত জেলারই সমস্যা। আমরা যদি সমস্ত জেলায় সরকারী গৃহ তৈরি করবার কথা ভাবি, তা হ'লে সারা পশ্চিমবাংলার জন্য একটা প্রকল্প নিতে হবে। এখানে হাউসিং বোর্ড এসেছেন তারা যদি এ বিষয়ে কিছু বলতে পারেন, তা হ'লে আমরা দেখবো। কিন্তু কোন জেলাতেই বিশেষ কিছু করতে পারবো না, কারণ আমাদের সেরকম অর্থ নেই।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** মহকুমা বা জেলাস্তরে যে কর্তৃপক্ষ দায়িত্বে থাকেন তাঁর পরিচালনার পক্ষে অসুবিধা হচ্ছে, এই কথা কি আপনি অনুভব করেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** আমি আগেই বলেছি যে একটি জায়গায় সমস্ত সরকারী অফিস স্থাপন করার জন্য বাড়ি নির্মাণ করার অর্থ না থাকাতে কিছু অসুবিধা হতে পারে এবং সেটা আমরা একটা জেলার জন্য পারব না, করতে গেলে সমস্ত জেলার জন্যই ভাবতে হবে।

**পশুপালন খামার**

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) সরকারী উদ্যোগে পরিচালিত রাজ্যের কোন্ কোন্ স্থানে পশুপালন খামার আছে;

(খ) ঐসমস্ত পশুপালন খামারে কি কি ধরনের পশুপালন করা হয়; এবং

(গ) বেসরকারী পশুপালন সংস্থাকে উৎসাহ বা আর্থিক সাহায্য দিয়ে পশুপালনের উন্নতির জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** (ক) নিম্নলিখিত স্থানগুলিতে পশুপালন খামার আছেঃ— (১) হরিণঘাটা, নদিয়া, (২) কল্যাণী, নদিয়া, (৩) বিষ্ণুপুর, বাঁকুড়া, এবং (৪) পেডং, দার্জিলিং।

(খ) গরু, মহিষ, ছাগল ও শূকর।

(গ) বে-সরকারী পশুপালন সংস্থাকে উৎসাহ ও নির্দেশনা দেওয়া হয়। কিন্তু আর্থিক সাহায্যের কোন পরিকল্পনা নেই।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন ঐসমস্ত পশুগুলি স্বদেশের, না বাহিরে থেকে আমদানী করা?

**শ্রীসীতারাম মাহাতোঃ** বাহিরে থেকে কিছু কিছু আমদানী করা হয়ে থাকে, স্বদেশেরও আছে। ঐ সমস্ত পশুর যা কিছু প্রয়োজন হয় তা আমাদের এখান থেকে দেওয়া হয়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পশুগুলির মধ্যে উন্নত ধরনের সংকরজাতের পশু আছে কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** সংকরজাতের পশুও আছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** দুধের উদ্দেশ্যে কেনা হয়েছে নিশ্চয়। ঐ পশুগুলি যে দুধ দেয় তাতে গড়ে সেখান থেকে কত দুধ পাওয়া যায়, জানাবেন কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** দুধের জন্যই পালন করা হয় এবং বিভিন্ন গাই বিভিন্ন রকম দুধ দেয়।

**শ্রীসুশান্ত ভট্টাচার্যঃ** এই ধরনের পশুপালন খামার হাওড়া জেলার কোথাও করবার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** হাওড়ায় পশুপালন খামার করার জন্য কোন প্রস্তাব আছে কিনা এখন পর্যন্ত আমার জানা নেই।

**কাঁথি থানায় গভীর নলকূপ**

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি থানায় ১নং ও ২নং ব্লকে ১৯৭২-৭৩ সালের মধ্যে কোন গভীর নলকূপ সেচের জন্য বসানোর পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে, (১) কোন্ ব্লকের কোন্ স্থানে; এবং (২) কবে ঐ নলকূপ বসানোর কাজ আরম্ভ হইবে?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) না।

(খ) এই প্রশ্ন উঠে না।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** প্রথম প্রশ্নের উত্তর 'না' বললেন। ওখানে কি গভীর নলকূপ হবে না, না চেষ্টা করা হয় নি?

**শ্রীআবদুস সাত্তার:** আমরা ইনভেস্টিগেশন চালাচ্ছি এবং যদি সম্ভব হয়, তা হ'লে আমরা ব্যবস্থা নেব।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ১/২ নং ব্লকে এখন পর্যন্ত ইনভেস্টিগেশনের কাজ কি শেষ হয় নি?

**শ্রীআবদুস সাত্তার:** এখনও ইনভেস্টিগেসন চলছে।

## সরকারী ও আধা-সরকারী চাকুরিতে নিয়োগের পদ্ধতি

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬।) **শ্রীঅশ্বিনী রায়:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে বর্তমানে সরকারী ও আধা-সরকারী ক্ষেত্রে চাকুরিতে তৃতীয় ও চতুর্থ শ্রেণীতে লোক নিয়োগ কিভাবে করা হয়?

**শ্রীশঙ্কর ঘোষ:** সরকারী ক্ষেত্রে তৃতীয় ও চতুর্থ শ্রেণীর পদে নিয়োগবিধি অনুসারে কিছু পদ সরাসরি পূরণ করা হয়, আবার কিছু পদ নিম্নপদস্থ কর্মচারীদের মধ্য হইতে পদোন্নতির দ্বারা পূরণ করা হইয়া থাকে। সরাসরি নিয়োগের ক্ষেত্রে উপযুক্ত নিয়োগকর্তাগণ যথাযথ বিজ্ঞপ্তি দিয়া নিয়োগ করেন। সেক্রেটারিয়েট, ডাইরেক্টোরেট এবং কলিকাতাস্থ কয়েকটি অফিসে, যথা সরকারী মুদ্রণালয়, বিধানসভার সচিবালয়, কারখানা সমূহের মুখ্য পরিদর্শকের অফিস ইত্যাদিতে তৃতীয় শ্রেণীর পদ যেমন করণিক, মুদ্রণলেখক, লঘুলিপিকার (স্টেনোগ্রাফার) পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে পূরণ করা হয়। যেসমস্ত টেকনিক্যাল পদের নিয়োগ-বিধিতে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগের ব্যবস্থা আছে সে ক্ষেত্রে উক্ত কমিশনের মাধ্যমে কর্মচারী নিযুক্ত করা হয়। এতদ্ব্যতীত তৃতীয় ও চতুর্থ শ্রেণীর পদ নিয়োগকর্তাগণ নির্দিষ্ট বিধি অনুসারে নিজেরাই পূরণ করেন। তবে এ বৎসরের জন্য যে সমস্ত নন-গেজেটেড তৃতীয় ও চতুর্থ শ্রেণীর পদ পি এস সি-এর মাধ্যমে নিয়োগ হয় না, সে ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গল সার্ভিস (স্পেশাল রিক্রুটমেন্ট টু নন-টেকনিকাল ক্লাস থ্রী অ্যান্ড ফোর সার্ভিস) রুলস, ১৯৭২ অনুসারে সংশ্লিষ্ট অফিসের নিয়োগবিধি অনুসারে কর্মচারী নিয়োগ করার ব্যবস্থা হইয়াছে। আধা-সরকারী ক্ষেত্রে সংশ্লিষ্ট অফিসের নিয়োগবিধি অনুসারে কর্মচারী নিয়োগ করা হয়।

**শ্রীঅশ্বিনী রায়:** এ বছর বললেন যে পি এস সি-র মাধ্যমে যে প্রচলিত রীতি আছে সেই রীতি অনুযায়ী না ক'রে স্পেশাল রুলস অনুযায়ী নিয়োগ করছেন। আমার প্রশ্ন হ'ল, পাবলিক সার্ভিস কমিশনের যে নিয়মবিধি আছে সেটাকে বাদ দিয়ে এই নূতন নিয়ম চালু করার কারণ কি?

**শ্রীশঙ্কর ঘোষ:** যেগুলি নন-টেকনিক্যাল ক্লাস থ্রী এবং ক্লাস ফোর সেগুলি পি এস সি-র বাইরে।

**শ্রীঅশ্বিনী রায়:** আপনি সেক্রেটারিয়েট, ডাইরেকটরেটের কথা বললেন, আমার প্রশ্ন, জেলাতে যে পদগুলি খালি হয় সেগুলি কারা পূরণ করেন, কি ভাবে লোক নেওয়া হয়, সেটা কি পি এস সি-র মাধ্যমে হয়?

**শ্রীশঙ্কর ঘোষ:** সেটার উত্তর আগেই বলেছি। কতকগুলি বিশিষ্ট ক্ষেত্র ছাড়া, এগুলি কোন কোন ক্ষেত্রে সেকথাও উত্তরে বলেছি, তা ছাড়া এগুলি নিয়োগকর্তারা নির্দিষ্ট বিধি অনুসারে তাঁরা নিজেরাই পূরণ করেন।

**শ্রীঅশ্বিনী রায়:** বর্তমানে যে ১৭ হাজার বা ৪০ হাজার কর্মচারী নিয়োগের কথা হচ্ছে তৃতীয় এবং চতুর্থ শ্রেণীর তাদের স্পেশাল রুল, ১৯৫২ অনুযায়ী নিয়োগ করা হবে?

**শ্রীশঙ্কর ঘোষ:** যেটা স্পেশাল রুল অনুযায়ী হবে সেটার বিষয় বিজ্ঞপ্তি দেওয়া হয়েছে। বিজ্ঞপ্তিতে যাদের কথা আছে তাদেরই হচ্ছে, অন্যদের কথা নয়।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** নিয়োগকালে বিভিন্ন দপ্তর—ডাইরেক্টোরেট বা সেক্রেটারিয়েট, তাদের অধিকর্তারাই সেই নিয়োগ করবেন, না, সমস্তটা কেন্দ্রীয়ভাবে হবে?

**শ্রীশঙ্কর ঘোষঃ** রুলস নোটিফাই করা হয়েছে। নোটিফায়েড কপিতে দেখতে পাবেন, সেই রুলস অনুযায়ী হবে।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই রুলস চেঞ্জ করার আগে যে পদ্ধতি ছিল, সেই পদ্ধতিকে বাদ দিয়ে নূতন রুলস চেঞ্জ করার কারণ কি?

**শ্রীশঙ্কর ঘোষঃ** কারণ আমাদের অনেকগুলি উন্নয়ন পরিকল্পনা ব্যাহত হচ্ছে, কতকগুলি নিয়োগের দেরি হয়ে যাচ্ছে বর্তমান নীতিতে, যাতে আমাদের উন্নয়নের কাজ ঠিকমত চলতে পারে, কেন্দ্র থেকে যে টাকা আমরা এনেছি সেটা যাতে ফেরত না যায়, তার জন্য যাতে পদগুলিতে ঠিকমত তাড়াতাড়ি নিয়োগ হতে পারে এই জন্য এই রুল-গুলি করা হচ্ছে।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, আগেকার যে রুল ছিল সেটাতে দেরি হবে এটাই কি নূতন রুল চালু করার কারণ?

**শ্রীশঙ্কর ঘোষঃ** এই সমস্ত ক্ষেত্রে কিছু দেরি হচ্ছিল, আবার কিছু অসুবিধাও হচ্ছিল। ফলে আমাদের কাজ আটকে যাচ্ছিল, সেজন্য করা হয়েছে।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই নূতন রুল কি কোন কমিটি ক'রে করার কথা আছে, অর্থাৎ পি এস সি ছাড়া কোন নূতন কমিটি ক'রে করার কথা আছে?

**শ্রীশঙ্কর ঘোষঃ** এই রুল-এ পরিষ্কার ক'রে বলা আছে। রুল-এর কপি দিতে পারি তার ভিতরে যেভাবে আছে সেইভাবে করা হবে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** পশ্চিমবঙ্গের বিভিন্ন ডেভেলপমেন্ট ওয়ার্ক হ্যামপার্ড হবে এই জন্য তাড়াতাড়ি নিয়োগ করা হচ্ছে। তা হ'লে কি ভেবে নেওয়া যাবে যে, এটা অস্থায়ী চাকুরি স্থায়ী করার জন্য নিয়োগ করা হবে?

**শ্রীশঙ্কর ঘোষঃ** পশ্চিমবঙ্গের উন্নয়নের কাজ এটা অস্থায়ী নয়, এটা স্থায়ী, এটা পারমানেন্ট।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই যে, ক্যাবিনেট-এ সাব-কমিটি-র মাধ্যমে যে নিয়োগ করার পদ্ধতি করা হয়েছে, এটা কি রুল-সম্মত হয়েছে?

**শ্রীশঙ্কর ঘোষঃ** আমাদের রুল অনুযায়ী যা কিছু করা হয়েছে সবই আইনসম্মত হয়েছে।

**Shri A. H. Besterwitch:** Will you be kind enough to supply a copy of the rules to all members of the House?

**শ্রীশঙ্কর ঘোষঃ** একটা কপি অন দি ফ্লোর অব দি হাউস দিয়ে দেবো। আপনারা দয়া ক'রে দেখে নেবেন।

**Shri A. H. Besterwitch:** That is not correct and that is not the procedure. The whole thing is the property of the House. Every member should be supplied with a copy of the rules.

**শ্রীশঙ্কর ঘোষঃ** আমি হাউস-কে একটা কপি দিয়ে দেবো।

**Shri George Albert Wilson-Deroze:** Every member of the House should be supplied with a copy of the rules.

**Mr. Speaker: At any rate one copy will be laid on the Table.**

**রাজনৈতিক পেনসন**

***৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মে মাস হইতে ১৯৭৩ সালের ৩১এ জানুয়ারী পর্যন্ত রাজনৈতিক পেনসনের জন্য কত দরখাস্ত সরকারী দপ্তরে দাখিল করা হয়েছে;

(খ) তার মধ্যে নাম সহ কতজন তাম্রপত্র পেয়েছেন এবং কতজন পেনসন পেযেছেন; এবং

(গ) মঞ্জুরীর যোগ্যতা স্থির করার জন্য সুনির্দিষ্ট নীতি কি এবং কে তাহা বিচার করেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** (ক) ১৩ হাজার ২ শত ৪২।

(খ) তাম্রপত্র বিতরণের বিষয়টি স্বারাষ্ট্র (রাজনৈতিক) বিভাগেব অন্তর্ভুক্ত। ঐ বিভাগকে জবাব দেবার জন্য অনুরোধ করা হইয়াছে। পেনসান পেয়েছেন ৭২৩ জন। তাহাদের নামের একটি তালিকা অবগতির জন্য লাইব্রেরী টেবিলে রাখা হইল।

(গ) স্বাধীনতা লাভের পূর্বে ভারতবর্ষের মূল ভূখণ্ডে কমপক্ষে ৬ মাস কারাবাস করেছেন এমন স্বাধীনতা সংগ্রামী অথবা তাহাদের অবর্তমানে তাহাদের পরিবারবর্গ পেনসান পাইবার যোগ্য। কে পেনসান পাইবেন বা পাইবেন না তাহার বিচার ভারত সরকার করেন।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যাঁরা দরখাস্ত করেছেন তাঁদের মধ্যে কতজন পশ্চিমবাংলায় জেল খেটেছেন, সেই হিসাবটা কি দেবেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** তাতে নোটিস চাই যদি আপনি ব্রেক-আপ জানতে চান।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই সব জেল আমরা শুনেছি জেলমন্ত্রী নির্দেশ দিয়েছিলেন যাঁরা জেল খেটেছেন তাঁদের একটা বিবরণ দিতে। আপনি কি এই নির্দেশ দিতে পারেন যে, বিভিন্ন জায়গায় দূরে থাকার জন্য যেমন যাঁরা মেদিনীপুর জেল খেটেছেন তাঁরা থাকেন দিনাজপুরে তাদের পক্ষে মেদিনীপুরে গিয়ে কপি আনা অসুবিধা হয়। সেজন্য আপনি কি নির্দেশ দিবেন জেল কর্তৃপক্ষকে সেই সেই মানুষের কাছে একটা কপি পাঠিয়ে দেবার জন্য?

**শ্রীশঙ্কর ঘোষ:** আমি এটা বিবেচনা ক'রে দেখবো। বিপ্লবীদের সঙ্গে আমাদের দু'টো মিটিং হয়েছিল এবং তারপর কমিটি করে দিয়েছিলাম যাতে পুলিস বিভাগের সঙ্গে তাদের সরাসরি যোগাযোগ থাকে, যাতে অসুবিধা না হয় এবং তাড়াতাড়ি যাতে প্রশ্নগুলির নিষ্পত্তি হতে পারে। তবে এই যে প্রস্তাব রেখেছেন সেটা আমি বিবেচনা ক'রে দেখবো।

[1-50—2-00 p.m.]

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** যারা দরখাস্ত করেছেন, আমি জানি ১৯৩৮ সাল পর্যন্ত অবিভক্ত বাংলার ডি আই জি (আই বি) রেকর্ড করেছিলেন, সেই রেকর্ডের ভিত্তিতে পুলিস ভ্যারিফিকেশন করা হয়েছে। কিন্তু যারা দেশের জন্য আন্দোলন করেছিলেন তারা দেশের কাছে ভিখারী নয়। আমরা তাদের স্বীকৃতি দিতে চাই, সেই স্বীকৃতিটাই এখানে বড় কথা। কিন্তু যখন দেখছি আই বি-র লোকেরা গিয়ে- যাদেব আমরা ঘৃণা করি তারা চাচ্ছে যে, এরা যে পুলিস ভ্যারিফিকেশানটা চাচ্ছেন সেটা দিও না, ইউ হ্যাভ গট এ রেকর্ড, ডি আই জি (আই বি) রেকর্ড রয়েছে। সেই জন্য আপনি কি এই নির্দেশ দেবেন সেই রেকর্ড দেখে যাতে আই জি-রা খবরটা পাঠিয়ে দেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** আমাদের যে রেকর্ড রয়েছে সেই ভিত্তিতে আমরা চলছি। যে রেকর্ড নেই সে সম্পর্কে অনুসন্ধান ক'বে যত তাড়াতাড়ি কাজ করা যায় তাব চেষ্টা করছি। এই জন্য আমরা বিপ্লবীদের সহযোগিতা নিচ্ছি, তাঁরা আমাদের সহযোগিতা করছেন এবং কাজও এগিয়ে যাচ্ছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, যাদের রেকর্ড আছে তাঁরা এখনও এই ভিত্তিতে পান নি। আপনি কি এই নির্দেশ দিতে পারেন যে, যাঁদের রেকর্ড রয়েছে তাঁদেরটা এই রকম দীর্ঘ এক বছর দেরি না ক'রে যাতে ত্বরান্বিত করা হয়?

**শ্রীশঙ্কর ঘোষ:** যেখানে পান নি তার অনেক কারণ আছে। আমাদের যে অ্যাপ্লিকেশানগুলি রেকর্ডে আছে সেটা আমরা ভেরিফাই করার জন্য পাঠিয়ে দিচ্ছি। কিন্তু এই ভিত্তিতে অনুমতি দেবেন কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার প্রথমে মনে করেছিলেন যে, প্রায় ৩০ হাজার দরখাস্ত পড়বে কিন্তু দেখা গেল যে, এক লক্ষেরও বেশি অ্যাপ্লিকেশান পড়েছে, সে জন্য কেন্দ্রীয় সরকারের দিতে কিছু দেরি হচ্ছে।

**শ্রীসুধীরচন্দ্র বেরা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, যারা পেনসন পেয়েছেন তাদের সংখ্যা আরো বৃদ্ধি করা হবে কিনা। কারণ আমরা জানি বহু লোক, বহু রাজনৈতিক নির্যাতিত কর্মী ছিলেন, যে কোন কারণে হোক তাদের নাম এই লিস্টে নেই।

**শ্রীশঙ্কর ঘোষ:** পেনসানের সংখ্যা যাতে বৃদ্ধি করা যায় তার জন্য আমরা চেষ্টা করছি। যেটা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন, আমরা যখনই দরখাস্ত পাচ্ছি তখনই কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিচ্ছি। কেন্দ্রীয় সরকারের অনুমান যে সংখ্যা ছিল সেটা পর্যাপ্ত পরিমাণ ছিল না। তাদের ধারণা ছিলো, মাত্র ৩০ হাজার লোকের দরখাস্ত আসবে। কিন্তু এক লক্ষের বেশি অ্যাপ্লিকেশান পড়ায় তাদের কিছুটা অসুবিধা হচ্ছে এবং সেই জন্য বিলম্ব হচ্ছে। তাদের যে সেল আছে সেই সেলটাকে বাড়িয়ে পুনর্গঠিত করছেন।

**শ্রীঅজিতকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে সব রাজনৈতিক কর্মীকে পেনসান দেওয়া হচ্ছে, তাদের টাকার অংকটা সব থেকে কম কত এবং সব থেকে বেশি কত তারা পাচ্ছেন?

**শ্রীশঙ্কর ঘোষ:** এই যে পেনসান দেওয়া হচ্ছে তার একটা তালিকা আমি হাউসের কাছে রেখেছি। প্রত্যেকে পেয়েছেন দুই শত টাকার ভিতরে। কেউ পেয়েছেন দুই শত টাকার কম আবার কেউ পেয়েছেন দুই শত টাকা।

**শ্রীঅজিতকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, আপনি এই টাকার অংকটা স্থির করলেন, এটা কোন বিচারের উপর স্থির করেছেন, সেটা বলবেন কি?

**শ্রীশঙ্কর ঘোষ:** এটা কেন্দ্রীয় সরকার করেছেন। কেন্দ্রীয় সরকার একটা অংক স্থির ক'রে নিয়েছিলেন সেটা বিপ্লবীদের দেবেন এবং তারা এটা দুই শত টাকার ভিতরে এটা দেবেন ব'লে ঠিক করেছেন। কিছু ক্ষেত্রে যারা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে পেনসান পাচ্ছেন তাঁদের সেই অংকটা কেটে নিয়ে দুই শত টাকা পূর্ণ করেছেন।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন কি যে, এই পেনসান পাবার জন্য যে তদন্ত হয়েছে তাতে বিভিন্ন জেলখানায় রেকর্ড না পাবার জন্য অনেকে সময়মত টাকা পাচ্ছেন না যার জন্য তাদের পেনসানের টাকা পেতে দেরি হচ্ছে?

**শ্রীশঙ্কর ঘোষ:** মাননীয় সদস্য যে কথা বলেছেন, এটা সত্য। কিছু কিছু রেকর্ড নেই, কিছু কিছু রেকর্ড চলে গেছে বাংলাদেশে। কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে, যদি প্রাক্তন কোন এম এল এ বা এম পি জেলে তাদের সঙ্গে ছিলেন, তারা সার্টিফিকেট দিয়ে সেটা গ্রহণ করবেন। আমরা কিছু কিছু এই রকম সার্টিফিকেট পেয়েছি। প্রবীণ যাঁরা রয়েছেন আমাদের অজয় মুখোপাধ্যায়, বিজয়সিং নাহার মহাশয় তারা কিছু চিঠি দিতে পেরেছেন কিন্তু সকলে এটা দিতে পারেন নি। যেখানে দিতে পারেন নি সেখানে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করছি অন্য ধরনের প্রমাণ যদি আমরা দিই সেটা গ্রহণ করুন এবং এটা নিয়ে কথাবার্তা চলছে।

**শ্রীসুকুমার ব্যানার্জী:** মাননীয় মন্ত্রিমহাশয়, প্রশ্নোত্তরের সময় বললেন যে, যারা ছয় মাস কারাবরণ করেছেন তাদের ক্ষেত্রে এই ধরনের পেনসনের ব্যবস্থা করা হয়েছে, তা হ'লে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যারা স্বাধীনতা সংগ্রামে জীবনাহুতি দিয়েছেন তাঁদের পরিবারবর্গের জন্য এই ধরনের কোন পেনসনের ব্যবস্থা আছে কি?

**শ্রীশঙ্কর ঘোষ :** স্বাধীনতা সংগ্রামে যারা প্রাণ দিয়েছেন তাঁদের জন্য বন্দোবস্ত রয়েছে। এই সম্বন্ধে আমরা কেন্দ্রীয় সরকারের একটি প্রেসনোট পেয়েছিলাম এবং তাদের ঐ প্রেসনোটে সব রকম নির্দেশ দেওয়া আছে।

**শ্রীসুকুমার ব্যানার্জী :** আপনি কি অবগত আছেন যে, ১৯৪২ সালে পুরুলিয়া জেলার ঝালদায় ৫ জন স্বাধীনতা সংগ্রামী জীবন দিয়েছিলেন এবং তার পর ওখানে আরও ২ জন জীবন দিয়েছিলেন, তাদের পরিবারের জন্য কোন ব্যবস্থা সরকার থেকে গ্রহণ করা হয়েছে কি?

**শ্রীশঙ্কর ঘোষ :** এই বিষয়ে কেন্দ্রীয় সরকার কিছু করেছেন কিনা আমি জানি না, তবে যদি এই রকম কোন পেনসন স্কীম কেন্দ্রীয় সরকার নেয়, তা হ'লে আমরা নিশ্চয়ই নেব।

**শ্রীসুধীরচন্দ্র দাস :** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে ভারত সরকার এই বিষয়ে বিবেচনা করছেন, তবে এই বিষয়ে আমার জিজ্ঞাসা যে ভারত সরকারের সঙ্গে সহযোগিতা করবার জন্য রাজ্য সরকার কোন কমিটি করেছেন কিনা সাহায্যের পরিমাণ কি হবে এবং কাদের সাহায্য দেওয়া হবে এই রকম কোন তালিকা ক'রে দেবার জন্য স্টেট থেকে কোন কমিটি আছে কিনা?

**শ্রীশঙ্কর ঘোষ :** ভারত সরকারের এই রকম কোন কমিটি আছে কিনা জানি না, তবে রাজ্যে এই বিষয়ে যারা প্রাক্তন বিপ্লবী বা রাজনৈতিক কর্মী রয়েছেন তাদের সঙ্গে যোগাযোগ ক'রে এই বিষয়ে চেষ্টা করছি।

**শ্রীসুধীরচন্দ্র বেরা :** মন্ত্রিমহাশয় স্বীকার করবেন যে, গভর্নমেন্টের এই বিষয়ে যতটা অগ্রসর হওয়া উচিত ছিল তা হতে পারে নি, কারণ জনসাধারণের একটা ধারণা হচ্ছে যে, পশ্চিমবঙ্গ সরকার এই ব্যাপারটা অত্যন্ত ঢিলেঢালাভাবে করছেন এবং তারা কোন আপ অ্যান্ড ডুয়িং করছেন না যার জন্য পেনসন তারা পাচ্ছেন না।

**Mr. Speaker :** Mr. Bera, when you put a question you must not make any comment The rules say that you will put supplementary only to elucidate some points and to get some information, but you will not make comment.

**শ্রীসুধীরচন্দ্র বেরা :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই বিষয়ে সরকারের কোন গাইডলাইন আছে কিনা?

**শ্রীশঙ্কর ঘোষ :** আমি যতদূর জানি, সরকার এই বিষয়ে চেষ্টা করছেন। তবে আরও ভাল কাজ করা উচিত ছিল কিনা জানি না। তবে আমি এই বিষয়ে বলতে পারি যে, বিপ্লবীরা আমাদের সহযোগিতা দিয়েছেন, পুরোনো রাজনৈতিক কর্মীরা আমাদের সহযোগিতা দিয়েছেন, অফিসাররা সম্পূর্ণ সহযোগিতা দিয়েছেন রাউন্ড দি ক্লক ওভারটাইম ক'রে।

**শ্রীআবদুল বারি বিশ্বাস :** আমি জানতে চাইছিলাম যে, পুলিসের কাছ থেকে যদি কোন রেকর্ড না পাওয়া যায় তা হ'লে পুরনো রাজনৈতিক কর্মী যাঁরা আছেন তাঁরা যদি এক সঙ্গে জেলে থেকে থাকেন, তা হ'লে তারা সার্টিফিকেট দিতে পারবেন। কিন্তু এখন দেখা যাচ্ছে যে, সরকার পুলিসের রেকর্ড এবং এম এল এ, এম পি-দের সার্টিফিকেটকে গ্রাহ্য করছেন, তাঁদের সার্টিফিকেট কি (ঐ রাজনৈতিক কর্মীদের) গ্রাহ্য হচ্ছে?

**শ্রীশঙ্কর ঘোষ :** রাজনৈতিক কর্মী যাঁরা এক সাথে জেল খেটেছিলেন এই রকম লোককে সার্টিফিকেট দিলে তাঁদের সার্টিফিকেট গ্রাহ্য হচ্ছে। এই বিষয়ে প্রেসনোটে নির্দেশ দেওয়াই আছে যে, যে সব ক্ষেত্রে জেল কর্তৃপক্ষ সার্টিফিকেট দিতে পারছেন না সেই ক্ষেত্রে যারা এক সঙ্গে জেল খেটেছেন এই রকম প্রাক্তন রাজনৈতিক ব্যক্তি বা বিধানসভার সদস্য বা সংসদ সদস্য যদি সার্টিফিকেট দেন তা হ'লে তা গৃহীত হবে।

**শ্রীশরৎচন্দ্র দাস :** স্যার, এই সব কর্মীদের পেনসন দেওয়া হচ্ছে, কিন্তু যারা সংগ্রামে জীবন দান করেছেন তাদের স্মৃতি রক্ষার্থে কোন ব্যবস্থা করেছেন কি?

**শ্রীশঙ্কর ঘোষঃ** এই প্রশ্নটা এই বিষয়ে আসে না, তবে নিশ্চয়ই আমরা স্মৃতি রক্ষা করব এবং আমরা করছি।

**Mr. Speaker:** The question hour is over.

## STARRED QUESTIONS
### (To which written answers were laid on the table)

### রাসায়নিক সারের অভাবে রবিফসলের ক্ষতি

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** কৃষি বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রাসায়নিক সারের অভাবে পশ্চিমবাংলার রবিফসল এবার গুরুতরভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে; এবং

(খ) অবগত থাকলে, (১) সারের চাহিদা পূরণের জন্য কি ব্যবস্থা অবলম্বন করেছেন এবং (২) এই সার কিভাবে বণ্টিত হচ্ছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সারের স্বল্পতা (স্ক্যারর্সিটি) সম্বন্ধে সরকার অবগত আছেন। সারের অপ্রতুলতার জন্য রবিফসল উৎপাদন ব্যাহত (অ্যাফেকটেড) হওয়া সম্বন্ধে সরকার অবগত আছেন।

(খ) (১) ভারতের সর্বত্রই চাহিদার তুলনায় সারের অভাব দেখা দিয়াছে। সারের চাহিদা পূরণের জন্য রাজ্যসরকার ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকারের সহিত যোগাযোগ করিয়াছেন এবং গত মাসের শেষ নাগাত প্রায় ২০,৫০৫ টন বিভিন্ন সারের বরাদ্দ পাইয়াছেন। ইহা ছাড়া ভারতের বিভিন্ন সারকারখানা হইতে যতদূর সম্ভব সার আনার বন্দোবস্ত করিয়াছেন। ওয়াগানের অভাবে যাহাতে সার সরবরাহের কোনরূপ অসুবিধা না হয় তাহার জন্য রাজ্যসরকার রেল কর্তৃপক্ষের সহিত যোগাযোগ রক্ষা করিয়া চলিতেছেন। রাজ্যসরকারের চেষ্টায় ইতিমধ্যেই ফার্টিলাইজার করপোরেশনের কারখানা হইতে অতিরিক্ত ৫,০০০ টন সার আমদানি করার ব্যবস্থা করা হইয়াছে।

ইহা ছাড়াও কেন্দ্রীয় কৃষিমন্ত্রী মহাশয়কে ১০,০০০ টন ইউরিয়া সার এই রাজ্যে রবি মরশুমে সরবরাহের অনুরোধ করা হইয়াছে।

(খ) (২) যে সকল সার কেন্দ্রীয় সরকার সরাসরি রাজ্যসরকার মারফৎ বণ্টনের জন্য দেন তাহা রাজ্যসরকার কর্তৃক নিযুক্ত মুখ্য সার বণ্টনকারীদের (প্রিন্সিপ্যাল ডিস্ট্রিবিউটিং এজেন্টস) মাধ্যমে বিভিন্ন ব্লকে কৃষকদের চাহিদা অনুযায়ী বিতরণের ব্যবস্থা করা হয়। এই সকল মুখ্য বণ্টনকারীদের মধ্যে ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন আছেন। উহাঁদের মাধ্যমে শতকরা ৮০ ভাগ সার বণ্টনের ব্যবস্থা করা হয়। বাকী শতকরা ২০ ভাগ অন্যান্য মুখ্য বণ্টনকারীর মাধ্যমে বিলি হয়।

দেশজ সার (ইন্ডিজেনাস) প্রস্তুতকারকগণই তাঁহাদের নিযুক্ত বণ্টনকারী মারফৎ রাজ্য কৃষি বিভাগের সহিত আলোচনা করিয়া বণ্টন করেন।

### ক্ষুদ্রসেচ পরিকল্পনা রূপায়ণে পাম্পসেট

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যে ক্ষুদ্রসেচ পরিকল্পনা রূপায়ণে কেন্দ্রীয় সরকার পাম্পসেট খরিদের জন্য ১৪ কোটি টাকা দিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত টাকার মধ্যে কত কোটি টাকা ৩১শে ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত খরচ করা হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কেন্দ্রীয় সরকার মোট ১৪ কোটি টাকা ক্ষুদ্রসেচ পরিকল্পনার জন্য মঞ্জুর করিয়াছেন সত্য, কিন্তু উহার সবটাই পাম্পসেট খরিদের জন্য নহে। ১৪ কোটি টাকার মধ্যে ৪ কোটি ৫০ লক্ষ টাকা পাম্পসেটযুক্ত অগভীর নলকূপের (শ্যালো টিউবওয়েল) জন্য এবং ৩ কোটি টাকা কেবল পাম্পসেটের জন্য।

(খ) ৪ কোটি ২৬ লক্ষ টাকা।

### বাঁকুড়া জেলায় রিভার লিফট ইরিগেশন স্কিম

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০।) **শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** কৃষি বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ১৯৭২-৭৩ সালে কয়টি রিভার লিফট ইরিগেশন স্কিম অনুমোদিত হইয়াছে;

(খ) ঐ স্কিমগুলি বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(গ) কবে নাগাদ ঐগুলির কাজ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জরুরী কর্মসূচির অধীনে ১৯৭২-৭৩ সালে বাঁকুড়া জেলার জন্য মোট সতেরটি নদীসেচ প্রকল্প অনুমোদিত হইয়াছে।

(খ) সতেরটি প্রকল্পের মধ্যে তেরটি প্রকল্পের জন্য প্রয়োজনীয় ডিজেল পাম্পিং সেট সংশ্লিষ্ট নদীগুলির তীরে বসানো হইয়াছে এবং জলোত্তোলনের সাহায্যে সেচকার্য সম্পন্ন হইতেছে।

(গ) চারটি প্রকল্প ছাড়া বাকি তেরটি বর্তমানে চালু রহিয়াছে।

### ডোমকল ব্লকে অনাদায়ী জলকর

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **ডাঃ মহম্মদ একramul হক বিশ্বাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে মুর্শিদাবাদ জেলার ডোমকল ব্লকে ওয়াটার ট্যাক্স বাবত সরকার কত টাকা আদায় করেছেন; এবং

(খ) ঐ ব্লকে ৩১এ জানুয়ারী পর্যন্ত কত টাকা অনাদায়ী পড়ে আছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মোট ৮৪,২০০ টাকা আদায় করা হইয়াছে।

(খ) মোট ৪১,৯০০ টাকা অনাদায়ী পড়ে আছে।

### পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২১১।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা চূড়ান্তভাবে গৃহীত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত পরিকল্পনা কোন্ সময় হইতে কার্যকর হইবে?

**উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

## কৃষকদের মধ্যে পাম্পসেট ও শ্যালো টিউবওয়েল বিতরণ

***৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬।) **ডাঃ মহম্মদ এক্রামুল হক বিশ্বাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার ১৯৭২ সালের মার্চ মাস হ'তে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কোন্ জেলায় কত পাম্পসেট এবং শ্যালো টিউবওয়েল কৃষকদের বিতরণ করেছেন; এবং

(খ) উক্ত পাম্পসেট এবং শ্যালো টিউবওয়েল বিতরণ বাবত মোট কত টাকা কৃষকদের ঋণ হিসাবে দেওয়া হয়েছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) জেলাভিত্তিক একটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**১৯৭২ সালের মার্চ মাস হইতে জানুয়ারি ১৯৭৩ পর্যন্ত জেলাভিত্তিক হিসাব**

| জেলার নাম | পাম্প সেট বিতরণের সংখ্যা | পাম্পসেট বাবত বিতরিত ঋণ | অগভীর নলকূপ বিতরণের সংখ্যা | অগভীর নলকূপ বাবত বিতরিত ঋণ |
|---|---|---|---|---|
| | | টাকা | | টাকা |
| ২৪-পরগণা (উত্তর) .. | ৯৬৬ | ৩৮,৬৫,৪০০ | ৮৭৫ | ১৫,২০,০০০ |
| ২৪-পরগণা (দক্ষিণ) .. | ৪৯৩ | ২০,০০,০০০ | ৬১ | ৭৮,৩০০ |
| নদীয়া .. .. | ৬৮৮ | ২৬,৩৭,০৫৬ | ১,০৫০ | ৮,০০,৮২০ |
| মুর্শিদাবাদ .. | ১,০৭৩ | ৪২,০২,০৪৪ | ১,৬৭৯ | ১৫,৮৯,১৯১ |
| হাওড়া . .. | ৪৬০ | ১৭,৮৯,৭৯৬ | ৯০ | ২,১২,৭২১ |
| মালদহ . . | ১,১৬২ | ৪৪,০০,০০০ | ৭৯২ | ১৪,৭৫,০০০ |
| পশ্চিম দিনাজপুর . | ১,০৪৩ | ৪৩,৮৩,৮৬৩ | ১,২৭৩ | ১৩,২১,০০০ |
| হুগলী . .. | ৮৩৩ | ৩৩,০৮ ৪৭৫ | ৩১০ | ১০,১৪,৭৮৫ |
| বর্ধমান .. .. | ১,০৪৭ | ৩৯,৯৫,৯৭৫ | ১,১৫৭ | ১৪,১৯,৪৭৭ |
| বীরভূম .. .. | ৫৮৫ | ২৩,৪০,০০০ | ৪৯৫ | ৫,২৮,৩৭১ |
| বাঁকুড়া .. .. | ৩৮৫ | ১৫,৪৯,৪২৯ | ৪৬ | ৩২,৫০০ |
| মেদিনীপুর (পূর্ব) .. .. | ৮০১ | ৩০,৪৬,৬৮৩ | ২০৬ | ৭,০৭,০০০ |
| মেদিনীপুর (পশ্চিম) .. | ৭০৮ | ৩২,০০,০০০ | ৩১০ | ৬,৫০,০০০ |
| পুরুলিয়া .. .. | ৩১৪ | ১১,৯৯,৮৮৬ | .. | .. |
| | ১০,৫৫৫ | ৪,১৭,১৯,৬০৭ | ৮,৩৪৪ | ১,১৩,৪৯,১৬৫ |

### পশ্চিমবঙ্গ রাজ্যলটারী থেকে সরকারের আয়

***৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬১।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার পশ্চিমবঙ্গ রাজ্যলটারী ব্যবসা কোন্ সালে শুরু করেন; এবং

(খ) রাজ্যসরকার উক্ত লটারী থেকে ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত মোট কত টাকা আয় করেছেন?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) সরকার পশ্চিমবঙ্গ রাজ্যলটারী প্রবর্তন করেন ১৯৬৮ সালে। তবে প্রথম খেলা অনুষ্ঠিত হয় ৩১শে জানুয়ারি, ১৯৬৯ সাল।

(খ) রাজ্যসরকার উক্ত লটারী হইতে ষষ্ঠদশ খেলা যা (অনুষ্ঠিত হয়েছে ৪ঠা নভেম্বর, ১৯৭২) পর্যন্ত মোট ১,৫২,৪৩,৩৩০·৫২ টাকা আয় করেছেন।

## UNSTARRED QUESTIONS
### (To which written answers were laid on the table)

### কলিকাতায় চক্রবেড়-রেল

**১৩।** (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪।) **শ্রীঅশ্বিনী রায়:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা মহানগরীতে চক্রবেড়-রেল নির্মাণের প্রকল্পটি কি চূড়ান্তভাবে গৃহীত হইয়াছে, এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, ১৯৭৩ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত কাজের অগ্রগতি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না। কেন্দ্রীয় সরকার চক্রবেড়-রেল ও দমদম-বালিগঞ্জ পাতাল-রেল—এই উভয় প্রকল্পের সম্ভাব্যতা কারিগরি, অর্থনৈতিক ও অন্যান্য দৃষ্টিকোণ হইতে পুঙ্খানুপুঙ্খরূপে বিচারপূর্বক চক্রবেড়-রেল প্রকল্পটি পরিত্যাগ করেন ও দমদম-বালিগঞ্জ পাতাল-রেল প্রকল্পটি চূড়ান্তভাবে অনুমোদন করেন।

(খ) প্রশ্ন উঠে না।

### বাসন্তী বিধানসভাকেন্দ্রে বৈদ্যুতিকরণ

**১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ১২৮।) **শ্রীপঞ্চানন সিন্হ:** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাসন্তী বিধানসভা নির্বাচনকেন্দ্রের (২৪-পরগনা) কোন্ কোন্ মৌজায় বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা অনুমোদিত হইয়াছে;

(খ) এ পরিকল্পনা কবে নাগাদ কার্যকরী করা হইবে; এবং

(গ) গ্রিডলাইনটি বাসন্তী মসজিদবাড়ী, ভরতগড়, জ্যোতিষপুর এবং নফরগঞ্জ অঞ্চলেও (বাসন্তী থানা) লইয়া যাইবার কোন পরিকল্পনা আছে কিনা; এবং থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকরী হইবে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বাসন্তী থানার অন্তর্গত যেসব মৌজা বৈদ্যুতিকরণের জন্য অনুমোদন করা হইয়াছে তাহার একটি তালিকা নিম্নে দেওয়া হইল।

(খ) ১৯৭৩-৭৪ সাল নাগাদ।

(গ) গ্রিডলাইন বাসন্তী পর্যন্ত সম্প্রসারিত করা হইবে। বর্তমানে মসজিদবাড়ী, ভরতগড়, জ্যোতিষপুর এবং নফরগঞ্জ অঞ্চলের অন্তর্গত গ্রামগুলি বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা নাই।

এ ব্যাপারে এখনও সিদ্ধান্ত লওয়া হয় নাই। উহা পরীক্ষা করা হইতেছে।

*Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 14.*

| ক্রমিক সংখ্যা ও মৌজার নাম | | জে এল নং |
|---|---|---|
| ১। কুমড়াখালি | ... | ৫৭ |
| ২। চড়া বিদ্যারাবাত | ... | ৫৮ |
| ৩। চুনাখালি | ... | ৫৯ |
| ৪। বেড়িয়া | ... | ৬০ |
| ৫। ফুলমালঞ্চ | ... | ৬৯ |
| ৬। তিতকুমার | ... | ৭০ |
| ৭। খড়িমাচান | ... | ৭১ |
| ৮। ধুরি | ... | ৭২ |
| ৯। আমঝাড়া | ... | ৭৩ |
| ১০। কাঠালবাড়িয়া | ... | ৭৪ |
| ১১। ভাঙ্গনখালি | ... | ৬৮ |
| ১২। চাত্রাখালি | ... | ৬৬ |
| ১৩। দক্ষিণ নারায়ণতলা | ... | ১২৭ |
| ১৪। নারায়ণতলা | ... | ৬৭ |
| ১৫। নলিয়াখালি | ... | ১২৮ |
| ১৬। উত্তর মোকামবেরিয়া | ... | ১৩৬ |
| ১৭। ক্ষিরিশখালি | ... | ১৩৭ |
| ১৮। উত্তর সোনাখালি | ... | ১৩৫ |
| ১৯। রামচন্দ্রখালি | ... | ১৩৮ |
| ২০। হোগালচুরি | ... | ১৪০ |
| ২১। সোনাখালি | ... | ১৩৪ |
| ২২। বাসন্তী | ... | ১৬৬ |
| ২৩। রাধাবল্লভপুর | ... | ১৬৫ |

[2-00—2-10 p.m.]

**Adjournment Motion**

**Mr. Speaker:** I have received notice of an Adjournment Motion from Shri A. H. Besterwitch. The Adjournment Motion was handed over to my office at 12-30 p.m. But according to rule 60 of the Rules of Procedure and Conduct of Business it has been specifically laid down that the Adjournment Motion must be placed to the Secretary at least two hours before the commencement of the sitting. I find the Adjournment Motion was tabled just half an hour earlier and so I withheld my consent to this Adjournment Motion but I allow Shri A. H. Besterwitch to read the Adjournment Motion.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker Sir, it is a fact that the Adjournment Motion was given just half an hour before because it is very difficult for the Members to come to the Assembly in time due to transport difficulties.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker Sir, no statement should be allowed. You have only given him permission to read the Adjournment Motion.

**Shri A. H. Besterwitch:** Sir, I know the rules but I should explain why I was late in submitting my Adjournment Motion in time.

**Mr. Speaker:** Mr. Besterwitch, I know that you are explaining why you could not reach the Assembly in time. But you are a very senior Member of this House and I will request you to read your Adjournment Motion only.

**Shri A. H. Besterwitch:** Sir, it is sort of a personal explanation. It is very difficult for any Member and even for the public to reach the Assembly in time for want of public transport. Even if you want to hire a taxi it would not be available and sometimes they also refuse to come to the Assembly. Hence the delay.

Now I read my Adjournment Motion:

This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz., the critical situation arising out of the refusal of the Union Government to supply West Bengal sufficient quantity of rice and wheat. The food situation in the State..................................

**Mr. Speaker:** Mr. Besterwitch, you are a very senior Member of this House. You need not read the short statement. You have read the motion and so I would request you to kindly take your seat.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker:** Minister-in-charge of Labour Department will please make a statement on the subject to lay-off of 2,000 workers of Hindusthan Motors Ltd.—attention called by Shri Samsul Alam Khan and Shri Ajit Kumar Basu on the 13th February, 1973.

**Dr. Gopal Das Nag:** Sir, in reply to the Calling Attention Motion by two honourable Members Shri Samsul Alam Khan and Shri A. K. Basu on the subject of laying off of workers in Hind Motors, I beg to state that some of the majdoors in the second shift of the Production Control Department of Hindusthan Motors stopped work on 8th February, 1973 without any prior notice. They stopped supply of materials to the production lines of the Assembly Section which resulted in dislocation of the car assembly plant of

the Hindusthan Motors Factory. Negotiation on the floor level which continued till the afternoon of the 8th February, 1973 on a bipartite level, failed. After this, the management laid off 1,829 workers of the Car Assembly Section. On 9th February, 1973, another group of 250 workers were also laid off by the management. On and from 10th February, 1973, a large section of the workers stopped work. There was not, however, any written notice or any formal call of strike by any of the unions to this effect.

The dispute arose out of enforcement of new scheme of wage increment to the non-productive workers varying from 14 paise to little over a rupee per day per worker covering approximately 75 per cent. of workers belonging to this category. The lowest category of the workers known as majdoors were given 14 paise wage increment. The management stated that they had consulted the employees' union prior to introduction of this scheme. The representatives of the employees' unions, on the other hand, contested this point and stated they never accepted this scheme and urged further improvement of rationalisation of wage increment scheme for the non-productive workers. The Labour Minister held meetings with the representatives of the union as well as the management on 13th, 15th and 16th February, 1973. The Company maintained that their offer was fair and that they were not in a position to improve upon it. They, on the other hand, maintained that there has been a reign of indiscipline in the shop floor for which they had no option but to charge-sheet 162 employees. They also intended to suspend a number of them pending enquiry. The union took the view that this is a case of sheer victimisation and all the charge-sheets and suspension orders should be withdrawn before normalcy could be restored.

The Labour Minister impressed upon the management to withdraw the charge-sheets and the suspension orders, and he agreed to request the union to resume normalcy and to maintain discipline in the floor level. The management, however, expressed their inability to review their stand as, according to them, it would undermine their authority and make smooth and efficient running of the plant difficult in future.

The Labour Minister also suggested that whether the offer made to the majdoor regarding 14 paise rise per day per head could be arbitrated by the Additional Labour Commissioner.

There was an incident on the gate of the Hindusthan Motors Factory on 12th February, 1973 when a group of workmen belonging to other union tried to enter into the factory forcibly against the wishes of the union who had organised the strike. The situation became slightly tense and the police had to intervene and using tear gas to scare away the violent mob. Over this incident Uttarpara P.S. Case No. 12 was registered. I am still pursuing the matter vigorously at my level for reasonable settlement of the dispute.

[2-10—2-20 p.m.]

**Mr. Speaker:** I have received five notices of calling attention on the following subjects, namely:—

(1) Non-availability of doctors and medicine in the Veterinary Clinic in the Bhagabangola No. I Block of Murshidabad district—from Shri Mohammad Dedar Baksh.

(2) Supply of polluted drinking water to the Kalla Hospital near Asansol affecting the health of about 750 patients and 2,000 workers—from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay and Shri Sarat Chandra Das.

(3) Reported D.P.L. power cut to Durgapur industries—from Shri Abdul Bari Biswas and Shri Sukumar Bandyopadhyay.

(4) Hunger-strike at Rampurhat College, Birbhum—from 16th February, 1973—from Shri Sachinandan Shaw.

(5) Hunger-strike of the primary school teachers of Asansol Municipality from 16th February, 1973—from Shri Aswini Roy.

I have selected the notice of Shri Abdul Bari Biswas and Shri Sukumar Bandyopadhyay on the subject of reported D.P.L. power cut to Durgapur industries. Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** On Thursday next.

## Mention Cases

**শ্রীললিতচন্দ্র গায়েনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সংশিলষ্ট দপ্তরের মন্ত্রিমহাশয় এখানে উপস্থিত নেই, তাই আমি মন্ত্রিসভার অন্যান্য যে সমস্ত সদস্যেরা এখানে রয়েছেন তাঁদের দৃষ্টি এই বিষয়ের প্রতি আকর্ষণ করছি। নির্বাচনের পূর্বে আমরা বলেছিলাম, দেশে শান্তি-শৃংখলা আমরা ফিরিয়ে আনব। সেটা ফিরিয়ে এনেছিলাম সত্যই, কিন্তু কিছুদিন আগে দেখলাম দুর্ভাগ্যের বিষয় রায়গঞ্জে ১৭টি বন্দুক ছিনতাই হ'ল। গত ১৭ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে আমার এলাকা বারুইপুর নির্বাচন কেন্দ্রে পুলিসের কাছ থেকে একটা রাইফেল ছিনতাই হয়েছিল রাত্রি সাড়ে এগারটার সময়। ছিনতাই হ'ল কিন্তু পুলিস তাদের ধরতে পারল না। শান্তিপ্রিয় নাগরিককে যারা ছিল পুলিস তাদের ধরে নিয়ে এল নিজেদের দোষ ঢাকবার জন্য। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি, সরকার যেভাবে তাঁদের পদক্ষেপ চালাচ্ছেন তাতে আবার যদি দেশের মধ্যে অশান্তি সৃষ্টি হয়, তা হ'লে সরকারকেই কিন্তু তার জন্য দায়ী হতে হবে। এই রাইফেল ছিনতাই-এর ব্যাপারে আমি সংশিলষ্ট দপ্তরের মন্ত্রীর কাছেই নয়, সমস্ত মন্ত্রিসভার কাছে বিধানসভার সদস্য হিসাবে দাবি করছি, আমরা যেন শান্তিপূর্ণভাবে বসবাস করতে পারি এবং আমাদের এই পশ্চিমবাংলায় যেন আবার অরাজকতা দেখা না দেয়। আমি মনে করি, এর পেছনে সি পি এম এবং ওয়ার্কার্স পার্টি-র হাত রয়েছে। কাজেই আমি অনুরোধ করছি, অবিলম্বে এই ছিনতাইকারীদের ধরা হোক।

**শ্রীরবীন্দ্র ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ ক'রে জানাচ্ছি যে নিম্ন দামোদরের সংস্কারকল্পে যে কাজ আরম্ভ হয়েছে তাতে হাজার হাজার চাষী যারা ফসল ফলিয়েছিল তাদের কোন রকম নোটিস না দিয়েই সেখানে কাজ আরম্ভ করা হয়েছে। ল্যান্ডভুক্ত রেকর্ডভুক্ত এবং রেকর্ডভুক্ত নয় এই সমস্ত চাষীদের সরকার ব্লক ডেভেলপমেন্ট থেকে লোন দিয়েছে এবং তারা তার সাহায্যে সেখানে চরের উপর হাজর হাজার মণ ধান চাষ করেছে। এই নিম্ন দামোদরের উন্নতির জন্য যে ব্যবস্থা হয়েছে তাতে মানুষ আনন্দিত। কিন্তু কথা হচ্ছে, সেই দামোদরের চরে যে আশা-আকাঙ্ক্ষা নিয়ে চাষীরা চাষ করেছিল তাতে এখন দেখছি, সরকার বিনানোটিসে সেই দামোদর কাটার ব্যবস্থা করেছেন। সেইজন্য মন্ত্রিমহাশয়ের কাছে জানাচ্ছি এই যে, হাজার হাজার চাষী যারা আজ বঞ্চিত হতে চলেছে নোটিস না দেবার জন্য তাদের জমির জন্য যদি ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা না হয়, তা হ'লে তাদের খুব অসুবিধা হবে। এই ব্যাপার নিয়ে চাষীরা হয়ত আন্দোলনও করতে পারে। সেইজন্য আমি এই বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসনৎকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অতীব জরুরী বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই জন্য যে, বিধানসভার সভ্যের অধিকার সম্মান এবং মর্যাদার সঙ্গে জড়িত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় আমলাতন্ত্র হিন্দীতে নোকরশাহী এবং ইংরাজীতে ব্যুরোক্রাসী যাদের বলে সেই আমলাতন্ত্রের একজন প্রতিনিধি ডাইরেক্টার অব পঞ্চায়েত গত ১৬ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে এই সভার মাননীয় সদস্য শ্রীআব্দুল বারি বিশ্বাস মহাশয়কে জঘন্যভাবে অপমানিত করেছেন। শ্রীআব্দুল বারি বিশ্বাস মহাশয় তিনি ঐ ডাইরেক্টার অব পঞ্চায়েত শ্রী জে মিশ্রের কাছে খোঁজখবর করছিলেন যে, পঞ্চায়েত দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীপ্রফুল্লকান্তি ঘোষ মহাশয় ইউ ডি ও-দের বদলির জন্য ১১ই জানুয়ারি, ১৯৭৩ সালে যে আদেশ জারী করেছেন সেই আদেশ কেন কার্যকর হচ্ছে না। ডাইরেক্টার অব পঞ্চায়েত শ্রীআবদুল বারি মহাশয়কে বলেন যে, বিষয়টা মন্ত্রীর ব্যাপার মন্ত্রীকে জিজ্ঞাসা করুন। শ্রীআব্দুল বারি বিশ্বাস মহাশয় বলেন যে, আমি একজন বিধানসভার সভ্য, নিশ্চয় এই কথা জিজ্ঞাসা করবার অধিকার আছে, আপনি আমাকে বলুন মন্ত্রীর নির্দেশ কেন কার্যকর করা হচ্ছে না। তখন তিনি বলেন যে, সেটা মন্ত্রীর সঙ্গে বোঝা যাবে আপনাকে কোন কথা বলতে চাই না। এই ব'লে টেলিফোন নামিয়ে রেখে দেন। শ্রীআব্দুল বারি বিশ্বাস মহাশয় আবার তাকে টেলিফোন করেন, বলেন যে, আমি একজন জনপ্রতিনিধি এবং আপনার জনপ্রতিনিধির কথা নিশ্চয়ই শোনা উচিত। যেভাবে আপনি টেলিফোন নামিয়ে দিলেন কোন সভ্য দেশে এইভাবে টেলিফোন নামানো হয় না। ঐ ডাইরেক্টার অব পঞ্চায়েত তার জবাবে বলেন, আই হ্যাভ সীন সো ম্যানি এম এল এস্ ইন মাই লাইফ। তারপরে আরও একটা কথা বলেন। শ্রী বারি তখন তাকে মনে করিয়ে দেন, তিনি একজন বিধানসভার সভ্য, তার কাছে এই ধরনের কথা বলা উচিত নয়। তখন তিনি আবার বলেন ডোন্ট কোট দি ওয়ার্ড লেজিসলেচার এগেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি সারা পশ্চিমবাংলা জুড়ে আমলাতন্ত্র যেভাবে বিধানসভার সভ্য এবং মন্ত্রীদের অপমান করবার জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন তার মধ্যে এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। গত কয়েকদিন আগে শ্রম দপ্তরের জনৈক সহ-সচিব আমাদের মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা রায়কে রাইটার্স বিল্ডিংস-এ এইভাবে অপমান করেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা জানতে চাই বিধানসভার সভ্যদের কোন মর্যাদাবোধ আছে কিনা এবং জনপ্রতিনিধির চাইতে ঐ বেতনভোগী আমলাদের অধিকার বেশী কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভা আজকে চলতে পারে না, এটা সমস্ত সভার অপমান। আপনি সেই আমলাকে ডাকিয়ে এনে এখানে অবিলম্বে ক্ষমা চাওয়ান এবং মন্ত্রিমহাশয়ের আদেশ কার্যকর না করবার জন্য তাকে বরখাস্ত করা হোক। আমরা কোন অবস্থাতেই এর সঙ্গে আপোস করতে রাজী নই।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপসন।)

মাননীয় মন্ত্রী সহ্য করতে পারেন, কিন্তু আমরা সদস্যরা কোন অবস্থাতেই এটা সহ্য করব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এর প্রতিকার চাই, আমরা চাই যে ঐ আমলাকে ডাকা হোক এবং ক্ষমা চাওয়ার ব্যবস্থা করা হোক, না হলে বিধানসভার কোন কিছুতেই আমরা অংশগ্রহণ করতে রাজী নই। এবং সেই ডাইরেক্টার অব পঞ্চায়েত-কে এখানে এখনই হাজির করা হোক এবং তাকে নিঃশর্তে ক্ষমা চাওয়ার ব্যবস্থা করা হোক এবং তাকে এখনই সাসপেন্ড করা হোক। আমি মনে করি এটা বিধানসভার অপমান। পশ্চিমবাংলা বিধানসভার অপমান।

(নয়েজ)

**শ্রীঅজিতকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্যার, তারা আমাদের সঙ্গে দেখা পর্যন্ত করতে চান না। আমরা কোন চিঠি লিখলে তারা ছিঁড়ে ফেলে দেন। এই সব অফিসারদের শাস্তি বিধান না করলে অবস্থা আরো শোচনীয় হবে। ডাইরেক্টার অব পঞ্চায়েত-কে ডাকা হোক এবং তাকে ক্ষমা চাওয়ান হোক। তা না হ'লে হাউস চলতে পারে না। স্বাস্থ্যমন্ত্রীকেও তারা অপমান করেছে। আমি মনে করি, এইসব অফিসারদের দ্বারা সদস্যদের এবং মন্ত্রীদের সম্মান ভূলুণ্ঠিত হচ্ছে।

(তুমুল হট্টোগোল।)

[1-20—1-30 p.m.]

**শ্রীআবদুস সাত্তারঃ** মাননীয় স্পীকার মহাশয়, এখনি আমাদের মাননীয় সদস্য আবদুল বারি বিশ্বাসকে অপমান করার ফলে, আমাদের মাননীয় সদস্য যে কলিং এটেনশন এনেছেন, এই ব্যাপারে আমি সত্যই অত্যন্ত দুঃখিত। তবে এই ব্যাপারে তদন্তের কথা বলেছি, আমার মনে হয় যদি সে ব্যবহার করে থাকে তা নিশ্চয় অন্যায় হয়েছে, অতএব নিশ্চয়ই তদন্ত হওয়া উচিত, আমি অন্ততঃ নিজে তা মনে করি।

(হট্টোগোল)

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** তদন্ত নয়...........।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** এক্ষণি তাঁকে সাসপেন্ড করা হোক, বিধানসভায় নিয়ে এসে নিঃশর্ত ক্ষমা চাওয়ান হোক।

**শ্রীআবদুস সাত্তারঃ** আপনারা যেটা বলছেন, একসঙ্গে এতজন উঠে বলছেন কেন, এক এক ক'রে বলুন যা বলছেন, এতে আমার আপত্তি নাই, নিশ্চয়ই ব্যবস্থা অবলম্বন করা হবে, তদন্ত করা হবে।

(হট্টোগোলঃ তদন্তের প্রশ্ন নয়।)

**Mr. Speaker:** Honourable members, please take your seat. I will allow all of you to ventilate your grievance one by one and not all at a time. I am on my legs. Please take your seat.

**Shri Gangadhar Pramanik:** On a point of order. The statement made by the honourable member on the floor of the House against an officer is a sufficient reason that he should be brought over here to explain his behaviour. I do not think there should be given any opportunity for any enquiry which will end in squabble.

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমি মনে করি এতে আমাদের অধিকার ভঙ্গ করা হয়েছে।

**Mr. Speaker:** Honourable Members, you have ventilated your grievance and I think almost all the Members are sharing the same feeling as has been expressed by Shri Sukumar Bandyopadhyay and others, but in this matter I can only request the Minister-in-charge of the Department to make a statement and give his considered opinion in respect of the matter that has been raised on the floor of the House Except that I cannot say anything more, because everything will have to be done as per rules laid down, and if any action is to be taken or if any proceeding or any step is to be taken in this House that will also have to be conducted or taken according to the Rules of Procedure and Conduct of Business of the House. If any action is to be taken on any matter, I think, it must be taken as per rule because of the public opinion, the High Court is there, the Judiciary is there. What will be the best procedure in this particular issue I cannot say. This is up to the Ministry to decide what proper steps are to be taken as per law.

**শ্রীমতী ইলা মিত্রঃ** এ বিষয়ে আমরা আমাদের চীফ মিনিস্টার-এর বক্তব্য শুনতে চাই।

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি কিছুক্ষণ আগেই বলেছি, যখনই কোন অ্যালিগেশন করা হয়েছে অফিসারের বিরুদ্ধে, আমরা নিশ্চয়ই তা হাল্কাভাবে দেখছি না। একজন সদস্যকে অপমান করা মানে হাউসকে অপমান করা।

তবুও তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে গেলে নিয়মানুসারে একটা এনকোয়ারি দরকার আছে। গঙ্গাধরবাবু যেকথা বলছেন—মিথ্যা বা অসত্য কথা বলছেন না। তবে ন্যাচারাল

জাস্টিস ডিম্যান্ডস—অ্যালিগেশন যখন এসেছে, তখন এ সম্বন্ধে এনকোয়ারি করে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হবে। এই কথাই আমি বলেছি। আমি এর ডিটেলস চাচ্ছি—সুকুমার-বাবুর কাছ থেকে। আপনি এর ডিটেলস লিখিতভাবে দিন কে বলেছে। সো দ্যাট আমরা তার একটা এনকোয়ারী করতে পারি এবং তার সম্পর্কে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করতে পারি।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন আমাদের দেশে গণতন্ত্র চলছে। আমরা কেউ একনায়কত্ব সমর্থন করি না—করবোও না। একটা গুরুত্বপূর্ণ অ্যালিগেশন হয়েছে। আবদুল বারি বিশ্বাস মহাশয় পরশুদিন বলেছেন, তিনি আমাকে জানিয়েছিলেন, এটা আমরা বিবেচনা করে দেখছি। এর নিশ্চয়ই তদন্ত হবে। গণতান্ত্রিক পদ্ধতিতে যখন দেশ চলছে তখন এই তদন্তের ব্যাপারেও সেই গণতান্ত্রিক পদ্ধতি অনুসরণ করে চলা দরকার। আশা করি, সকলে এটা মেনে নেবেন। এখানে কখনো এক-তরফা কিছু করা যাবে না। আপনারা বোধ হয় জানেন না, সুপ্রীম কোর্ট একটি রায় দিয়েছেন তিন-চার মাস আগে যে, কাউকে সাস্পেনশন করা যাবে না কোন অফিসারের বিরুদ্ধে চার্জ-শীট না দিয়ে। এই চার্জ-শীট করতে গেলে ফ্যাক্টস্ নিতে হবে। এই চার্জ-শীট দেবার আগে ফ্যাক্টস্ কি কি জানতে হবে, সমস্ত জিনিসগুলো দেখতে হবে। যে এম এল এ বলেছেন, তাঁর কাছে আরো কতকগুলো প্রশ্ন জিজ্ঞাসা করবো—ঐ অফিসারকে সাস্-পেনশন করবার আগে। তার জন্য কিছু সময় দিতে হবে। আমি বিধানসভার বা বিধানসভার মাননীয় সদস্যদের অবমাননা হয় এমন কিছু আমি হতে দেবো না।

(হর্ষধ্বনি)

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় চীফ মিনিস্টার যা বলেছেন আমি তাঁর সঙ্গে সম্পূর্ণ একমত।

আমাদের শ্রীমতী ইলা রায় অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী-কে শুধুমাত্র জিজ্ঞাসা করেছিলেন ডিপার্টমেন্টের মন্ত্রিমহাশয় আছেন কিনা। তাতে তার টিটেনাস হয়ে গেল। যেভাবে তাঁকে অপমান করা হয়েছে, তাতে কে শ্রীমতী ইলা রায়কে সান্ত্বনা দেন। ইলা মিত্র সান্ত্বনা দেবেন? এই সভার নেতা কি তাঁকে পাওয়ার ডেলিগেট করেছেন? ডেপুটি লিডার বলে? এতে আমাদের আপত্তি। একটা ডিসিপ্লিন তো থাকা উচিত। সরকারী গাড়িতে করে মেয়েছেলেদের তারা সিনেমা দেখায়। সদস্যকে অপমান করবার ধৃষ্টতা আসে কোথা থেকে তাদের?

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যা বলেছেন বিধানসভার সদস্যদের সম্মান রক্ষিত হবে। এই প্রসঙ্গে আনলিমিটেড টাইম না দিয়ে মাননীয় সদস্যদের বিক্ষোভ অচিরে দূর করবার জন্য তিনি একটি লিমিটেড টাইম এখানে ঘোষণা করুন যে, তার বিরুদ্ধে যথাযোগ্য ব্যবস্থা অবলম্বন করা হবে। এই আবেদন মাননীয় অধ্যক্ষের মাধ্যমে এখানে রাখছি।

**Mr. Speaker:** I think the matter may be closed here.

**শ্রীকানাই ভৌমিকঃ** আমি এই প্রস্তাব সমর্থন করছি।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে জানাতে চাই, আমি জানি, এখানে যে ভাস্ট মেজরিটি আমাদের রয়েছে, তাঁরা কেউই আমার উপর কোন টাইম লিমিট বসাবেন না।

[2-30—2-40 p.m.]

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে মাত্র দু'দিন আগে গত ১৬ই ফেব্রুয়ারি তারিখে আমার কেন্দ্র শান্তিপুর থেকে শান্তিপুর লোক্যাল ট্রেন প্রকাশ্য দিবালোকে বেলা ১০টায় ছেড়েছিল। দুটো স্টেসন পার হতে না হতেই চারজন যুবক রিভলবার হাতে ট্রেনের মধ্যে প্রবেশ করে। তিনবার গুলি চালিয়ে তারা জনৈক যাত্রীকে আহত করে ফেলল এবং তারপর তার কাছ থেকে জোর করে ৩০ হাজার টাকা ছিনতাই করলো। এর পরে মহাজন সম্প্রদায় এবং ব্যবসায়ী সম্প্রদায় বলছেন যে, ট্রেনের কম্পার্টমেন্টে নিরাপত্তা না থাকলে তারা হাটে-

বাজারে কাপড়-চোপড় নিয়ে চলতে পারবেন না এবং যার ফলে আমার এলাকা এবং পার্শ্ববর্তী এলাকায় অসুবিধাজনক পরিস্থিতি সৃষ্টি হবে। এইজন্য আমি অনুরোধ করবো যে, এই ঘটনাটা একটু তলিয়ে দেখা হোক এবং এটা নকশালপন্থীদের পুনরাবির্ভাব কিনা সেটা দেখা হোক এবং রেলওয়েতে গার্ডের ব্যবস্থা করুন। তা না হলে শান্তিপুরের অর্থনৈতিক অবস্থা ভেঙ্গে চুরমার হয়ে যাবে।

**শ্রীশম্ভুনারায়ণ গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বাঁকুড়া জেলার মেজা থানার অন্তর্গত ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখ রাত্রি ৯-৩০ মিনিটের একটা ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ঐদিন মেজা থানা পরিবার-পরিকল্পনা কেন্দ্রে একটা ছৌ-নাচ হচ্ছিল। সেই সময় স্থানীয় মেয়েছেলেরা যে ছৌ-নাচ দেখতে এসেছিল এমন সময় দেখা গেল সেখানে চারজন আর্মড পুলিস সিভিল ড্রেসে মত্ত অবস্থায় মেয়েদের মধ্যে এসে তাদের গায়ে হাত দিয়ে বসতে বললো। স্থানীয় জনসাধারণ তার প্রতিবাদ জানায়। সেই পুলিস রুল নিয়ে স্থানীয় সাধারণ মানুষের উপর অত্যাচার করে। আমাদের ছাত্র পরিষদের ছেলে অরূপ চক্রবর্তী থানায় গিয়ে ও সি এবং সেকেন্ড অফিসারকে নিয়ে আসে। সেই চারজন পুলিসের নাম আমি বলছি। একজন শ্রীহলধর বিশ্বাস, শ্রীনবকুমার দে এবং আরও দু'জন। তারা সেই ছাত্র পরিষদের ছেলেটিকে এমন মারে যে আজও সে বাঁকুড়া হাসপাতালে আছে এবং একজন যুব কংগ্রেস কর্মীর বাড়িতে উন্মত্ত অবস্থায় আগুন ধরিয়ে দেয়। আমি সেই ছাত্র পরিষদের কর্মীকে হাসপাতালে দেখে এসেছি। তার অবস্থা আশঙ্কাজনক। এইভাবে যদি চলে, তা হ'লে আমরা কোন রাজত্বে বাস করছি। আমি অবাক হয়ে যাচ্ছি যে, ওই চারজন কনস্টেবলকে এখনও পর্যন্ত অ্যারেস্ট করা হয় নি। মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, এই বিষয়ে তদন্ত ক'রে যথা-শীঘ্র যাতে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমণ্ডলীর বিশেষ করে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর এবং মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমি গত পরশু আমার কেন্দ্র ভগবানগোলাতে গিয়েছিলাম। গিয়ে জানতে পারলাম যে, বসন্তরোগ মহামারী আকারে দেখা দিয়েছে। সেখানে ভগবানগোলার দু নম্বর ব্লকের প্রধান এবং পাশাপাশি অঞ্চলের বিশিষ্ট ব্যক্তির কাছ থেকে জানতে পারলাম যে, তারা টিকা দেওয়ার জন্য খবর দিয়েছিলেন। এবং স্যানিটারি ডিপার্টমেন্টকে খবর দিয়েছিল এবং সাব-ডিভিশন্যাল হেল্থ অফিসেও খবর দিয়েছিল। কিন্তু দুঃখের বিষয়, লজ্জার বিষয়, যে তারা এখন পর্যন্ত টিকা দিতে পাঠায় নি এবং টিকা দেবার ব্যবস্থাও গ্রহণ করা হয় নি। আমি সেখানে খবর নিয়ে জানলাম যে প্রাইমারী টিকা যেটা দেওয়া হয় সেগুলিও নাকি বাকি আছে এবং ওখানে ইতিমধ্যেই বসন্তরোগে আক্রান্ত হয়ে কিছু কিছু লোক মারা গেছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবি করছি যে, এই সমস্ত অফিসারদের বিরুদ্ধে উপযুক্ত তদন্ত সাপেক্ষে শাস্তির ব্যবস্থা করা হোক এবং অবিলম্বে যাতে ব্যাপকভাবে বসন্তরোগ প্রতিষেধক টিকা দেবার ব্যবস্থা, ঐখানকার লোকদের দিয়ে অথবা অন্য জায়গা থেকে লোক এনে, যেন করা হয়। এই বলে আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি দেবার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীনন্দন সাউ:** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উপস্থিত করছি। আপনি জানেন বীরভূম জেলার সদর শহর সিউড়ী। সেই সিউড়ী শহরের মাঝখানে একটি মর্গ, লাশখানা রয়েছে। সেই লাশখানাটি সিউড়ী এবং রেল স্টেসনের মাঝামাঝি জায়গায় অবস্থিত এবং সিউড়ী বাজার, আর হসপিটাল এবং সিউড়ী হচ্ছে বীরভূম জেলা শহর। এর পাশেই আছে অফিসারস কলোনী এবং সিউড়ী শহরের বুদ্ধিজীবী সম্প্রদায়ের বাস এইখানেই, কাজেই এই রকম একটি জায়গায় এই লাশখানাটি অবস্থিত এবং সেই জন্য বহুদিন থেকে জনসাধারণ এই লাশখানাটিকে সরিয়ে দেবার জন্য দাবি জানাচ্ছেন। হাজার হাজার টাকা খরচের ব্যাপার নয়, খালি একটি ঘর সিউড়ী শহরের বাহিরে রেখে দেবার ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি

আকর্ষণ করছি। তা ছাড়া আমাদের জেলার দু'জন মন্ত্রীর বাস এই সিউড়ী শহরে। শ্রম দপ্তরের প্রতিমন্ত্রী শ্রীপ্রদীপ ভট্টাচার্য এবং উপমন্ত্রী শ্রীসুনীতি চট্টরাজ এই সিউড়ী শহরে বাস করেন। কাজেই এখুনি ওখান থেকে ওটা সরানোর জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যাপারে ১৭ হাজার এবং ৪০ হাজার চাকুরির ব্যাপারে যেসমস্ত ঘটনা ঘটেছে তা খুব উদ্বেগজনক। আমাদের মেদিনীপুর জেলায় ইতিমধ্যেই খাদ্য বিভাগ থেকে কয়েকজনের অ্যাপয়েন্টমেন্ট গেছে এবং সেটা কিভাবে গেল, তাদের ইন্টারভিউ হয়েছে কিনা কিছুই জানা যাচ্ছে না। আমি যতদূর জানি কোন ইন্টারভিউ না নিয়ে দলীয়ভাবে এই সমস্ত অ্যাপয়েন্টমেন্ট লেটার যাচ্ছে। তারপরে আমাদের স্কুলবোর্ডে শিক্ষক নিয়োগের ব্যাপারে ইতিমধ্যেই মেদিনীপুর জেলায় কংগ্রেসের দু'দলের মধ্যে মারপিট হয়েছে, তমলুকে অবস্থান চলছে। একদল আর একদলের বিরুদ্ধে ঘুষ, দুর্নীতি, পক্ষপাতিত্বের অভিযোগ আনছে। দলবাজীর লিস্ট ক'রে অভিযোগ এনেছে। কাজেই এই সমস্ত বেকার যুবকদের কর্মসংস্থানের ব্যাপারে একটা ব্যাপক দুর্নীতি, পক্ষপাতিত্ব, দলবাজী চলছে। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কাশীপুরে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই করপোরেশন-এর জেনারেটিং স্টেসনের কন্ট্রাক্টর চান্দা কোম্পানী শ্রমিক ইউনিয়ন ভাঙ্গবার জন্য অনেকদিন থেকে মালিক পক্ষ চেষ্টা করে আসছেন। মাস কয়েক আগে এই শ্রমিক ইউনিয়নের কয়েকজনকে সাময়িকভাবে বরখাস্ত করেন এবং কয়েকজনকে গ্রেপ্তার পর্যন্ত করা হয়। এইভাবে মোট ৩৯ জনকে ছাঁটাই করা হয় এবং এর প্রতিবাদে ইউনিয়ন ধর্মঘট করার নোটিস দেয়। তারপরে শ্রম দপ্তর এই বিষয়ে একটি বৈঠক ডাকেন এবং শ্রম দপ্তর ঘোষণা করেন যে, মালিক পক্ষ ঐ চান্দা কোম্পানী অন্যায় করেছে এবং শ্রমিকদের দাবি যেন মালিক মেনে নেয়। কিন্তু মালিক সেই দাবি মানেন নি। তারই প্রতিবাদে ৬ই ফেব্রুয়ারি থেকে ধর্মঘট ঘোষণা করেন এবং সেই সমস্ত শ্রমিকরা কাজ না ক'রে সিন্ডার শুরু ক'রে দেন। মালিক পক্ষ, গভর্নমেন্ট পক্ষ কেউই এই ধর্মঘটকে ইল্লিগ্যাল ব'লে ঘোষণা করেন নি। কিন্তু শ্রম দপ্তর এই অবস্থায় ঘোষণা করেছিলেন যে মালিক অন্যায় করেছেন। তখন ৩৯ জনকে ছাঁটাই করার প্রতিবাদে ৬ই ফেব্রুয়ারি থেকে শ্রমিকদের ধর্মঘট ঘোষণা করা ছাড়া আর কোন উপায় ছিল না। ৭ই ফেব্রুয়ারি মালিক পক্ষের হয়ে পুলিস সেখানে গিয়ে ৫ জন ধর্মঘটী শ্রমিককে গ্রেপ্তার করে। শুধু তাই নয়, তার পরের

[2-40—2-50 p.m.]

দিন ৭ই ফেব্রুয়ারি পুলিস লরী নিয়ে গিয়ে বাইরের লোক দিয়ে সেই ধর্মঘট ভেঙ্গে যাতে অন্য লোক সেই সিন্ডার সরানোর কাজ করে তার ব্যবস্থা করে। কিন্তু সেখানকার ধর্মঘটী শ্রমিক, স্থানীয় জনসাধারণ, কমিউনিস্ট পার্টি, ভীষণভাবে বাধা দেওয়ার ফলে তারা সেই কাজ করতে পারে নি। তার জন্য ৮ই ফেব্রুয়ারি পুলিস সেখানে তাণ্ডব লীলা শুরু করে এবং ৯ জন মহিলা সহ ৫০ জনকে গ্রেপ্তার করে, সেখানে পুলিসের তাণ্ডব লীলা চলেছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে যাবতীয় ঘটনা দিয়ে বা তার ইতিহাস দিয়ে আমি চিঠি লিখেছি এবং বলেছি যে, যেখানে সরকার ঘোষণা করেছেন, এই সরকার মালিকদের পক্ষে নয়, শ্রমিকদের পক্ষে কাজ করবেন, সেখানে মালিকরা যখন বে-আইনীভাবে কাজ করছে তখন কি ক'রে মালিকদের হয়ে পুলিস গিয়ে শ্রমিকদের এই-ভাবে গ্রেপ্তার করছে এবং ধর্মঘট ভাঙ্গবার চেষ্টা করছে। শুধু একটা ঘটনা নয়, ইন্ডিয়ান অয়েল কোম্পানীর ডিপোর কর্মচারীরা ডিউটিতে যাচ্ছিলেন। কিছু লোক কংগ্রেসী বলে তারা পরিচয় দিয়েছেন—আমি জানি না, তারা কংগ্রেসী না অন্য পার্টির, তারা গিয়ে শ্রমিকদের উপর হামলা করে এবং পরে থানায় গিয়ে উল্টো ডায়েরী করে। পুলিস থাকা সত্ত্বেও হামলাকারীদের গায়ে বিন্দুমাত্র হস্তক্ষেপ করে নি। কিছু পরে থানা থেকে পুলিস এসে রামানন্দ গুহ, শংকর ব্যানার্জী এ রকম ১৫ জনকে গ্রেপ্তার করে। আমি আপনার মাধ্যমে এ বিষয়ে মন্ত্রিমণ্ডলীর

দৃষ্টি আকর্ষণ করছি এবং যেখানে মালিকরা এইভাবে গভর্নমেন্টের পুলিস শ্রমিকদের বিরুদ্ধে ব্যবহার করছে, পুলিস যে এইভাবে গ্রেপ্তার করছে এ সম্পর্কে মন্ত্রিমণ্ডলীর কাছ থেকে একটা জবাব আশা করছি। তা ছাড়া স্যার, আর একটা বিষয় আমি বলছি, যেটা ঠিক মেনসান নয়। শ্রীনিরঞ্জন ডিহিদার একটা টেলিগ্রাম পাঠিয়েছেন সেটা আমি শিক্ষামন্ত্রীর কাছে দিচ্ছি। তাতে আছে যে, ১৬ তারিখ থেকে তারা অনশন করছেন তাদের স্কুলের স্বীকৃতির দাবিতে। এ বিষয়ে যেন মন্ত্রিমণ্ডলী হস্তক্ষেপ করেন।

**শ্রীঅজিতকুমার গাংগুলীঃ** মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সংগে সংগে আপনার অবগতির জন্যও জানাচ্ছি, কারণ আপনিও অ্যাফেকটেড। স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার খাদ্যের দাম বাড়ছে। কিন্তু বনগা মহকুমায় প্রচুর পরিমাণে বাড়ছে। খাদ্য বিভাগ থেকে যেটুকু খাদ্য সরবরাহের কথা, সে খাদ্য নিয়মিত সরবরাহ হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন যে, যেখানে ১,৮৫২ মেট্রিক টন যাবার কথা সেখানে আমরা পেয়েছি কাল পর্যন্ত মাত্র ৩৫০ মেট্রিক টন অর্থাৎ ওয়ান-সিক্সথও নয়। যেখানে লেভি-ফ্রি রাইস পৌঁছবার কথা ছিল ৩০৩ মেট্রিক টন সেখানে গোটা জানুয়ারি মাসে এক দানাও যায় নি। এ মাসে সেখানে ১৫ মেট্রিক টন সাপ্লাই হয়েছে। স্যার, এতে আমি কিছু ভাবতাম না যদি না দেখতাম ডিসক্রিমিনেসান হচ্ছে। খাদ্য নিয়ে ঐ ব্যুরোক্রাসী বা আমলা-তন্ত্র যারা জেলায় বসে আছে তারা ডিসক্রিমিনেসান চালাচ্ছে। বসিরহাট বা বারাসতের মানুষ খাদ্য পাক তা আমরা চাই, কিন্তু তার সংগে সংগে বনগাঁর মানুষ উপোস করুক এটা আমরা নিশ্চয় চাই না। কিন্তু এটা ঘটছে। কাজেই খাদ্য নিয়ে এই যে ডিসক্রিমিনেসান এটা বন্ধ করতে হবে এবং যেটুকু আমাদের আছে তা যাতে সুষ্ঠুভাবে বিভিন্ন জেলাতে বণ্টন করা হয় সেদিকে নজর দিতে হবে। আমি আশা করি মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয় এদিকে নজর দেবেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য উৎপাদন যে বিঘ্নিত হতে উঠছে সেই সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। বর্ধমান জেলার ডি ভি সি এলাকাতে গতবার যেখানে ৭৫ হাজার একর জমিতে চাষ হয়েছিল এবং দেড় লক্ষ টনের বেশী খাদ্য বর্ধমান জেলা দিতে পেরেছিল রবি ও বোরোর জন্য, সেখানে এবারে টেনুঘাট থেকে জল পাবার অনিশ্চয়তা এবং সময় মত ক্যানেলে যে জল আছে, সেচ বিভাগের কর্তারা সেই জলাধার পরিপূর্ণভাবে না রাখার জন্য ঐ ৭৫ থেকে ১২ হাজার একরে আজকে চাষ করবার অনুমতি দেওয়া হয়েছে। কাজেই একেবারে কমে গেছে। এখন ১২ হাজার একরে যদি পুরো ফসল পাওয়া যায়, তা হ'লে কমপক্ষে ২০ হাজার টন ধান পাওয়া যাবে। কাজেই এটা যাতে ১৫ থেকে ২০ হাজার টন হয় সেজন্য আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে কয়েকটি জিনিসের জন্য অনুরোধ করবো। প্রথম হচ্ছে ক্যানেল-এর জল যেখানে বন্ধ আছে ঐ ১৫ হাজার একরের মধ্যে সেই জল চালু করার সময় এবং জল বন্ধ করবার সময় অন্ততঃ বি ডি ও-রা অঞ্চলপ্রধান এবং গ্রামপঞ্চায়েতের অধ্যক্ষদের জানাবে যে কোন সময় জল বন্ধ হবে আর কোন সময় জল ছাড়া হবে যাতে চাষীরা যথাসময়ে তৈরি হতে পারে এবং জল বন্ধ করবার আগে প্রথম সাতদিন অন্ততঃপক্ষে জলটা সেই লেভেলে চালু রাখা উচিত। দ্বিতীয়তঃ সাতদিন চালু করার পর তিনদিন বন্ধ করে আবার সাতদিন চালু করা, এই ব্যবস্থা যদি অবিলম্বে গৃহীত হয়, তা হ'লে ১৫ হাজার একরে গ্রামে যেটুকু জল আছে সেটুকুর সদ্ব্যবহার করে আমরা ২০ হাজার থেকে ২৫ হাজার টন খাদ্য পেতে পারি।

**শ্রীশীষ মহম্মদঃ** মাননীয় স্পীকার স্যার, মুর্শিদাবাদ জেলার সুতী থানার অধীনে মৌতালি অঞ্চলে কেদুয়া নামে একটা গ্রামে পুলিস ক্যাম্প আছে। গত ২২শে সেপ্টেম্বর ১৯৭২ তারিখে এই ক্যাম্প-এর ভারপ্রাপ্ত অফিসার একটা গোপনসূত্রে খবর পান যে তার পার্শ্ববর্তী সেই গ্রামের উন্নান মণ্ডলের পুত্রের বাড়িতে দুটি রেল লাইন-এর খণ্ড লুকান আছে। পুলিস সেই সংবাদ পাওয়া মাত্র তার বাড়িতে হানা দেয় এবং বহু খোঁজ করার পরে মাটির নিচে থেকে সেই রেল লাইন-এর খণ্ড দুটিকে উদ্ধার করে। আসামী সরফরাজকে তারা ধরতে পারে নি। তারা সেই খণ্ড দুটিকে ক্যাম্প-এ নিয়ে আসে। শ্রীধর গ্রাম থেকে

কতকগুলি সমাজবিরোধী ক্যাম্প-এ এসে সেই অফিসার-কে নানারকম শাসানি দেয় এবং বলে যে, আমরা সরকার পক্ষের লোকেরা আমাদের পক্ষে, এই সরফরাজের বিরুদ্ধে কোন কেস করা চলবে না। মাননীয় স্পীকার মহাশয়, এই রেল লাইন-এর খণ্ড দুটি এখন পর্যন্ত ক্যাম্পে জমা আছে। থানাতে কোন প্রতিকার হয়েছে কিনা জানি না, তবে এটা অবিলম্বে তদন্ত করা হোক যে, কেন এখন পর্যন্ত আসামীকে অ্যারেস্ট করা হয় নি।

**শ্রীসুশান্ত ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিসভার কাছে একটি বিশেষ গুরুত্বপূর্ণ ঘটনার কথা জানাচ্ছি। আজকে আনন্দবাজার পত্রিকায় দেখলাম যে, নিম্ন দামোদর প্রকল্পের কাজ শুরু হচ্ছে এবং প্রথম পর্যায়ে ৬ কোটি ৮২ লক্ষ টাকা খরচ হবে। কিন্তু আমি মন্ত্রিসভাকে একটা বিশেষ ব্যাপার জানাতে চাই, সেটা হচ্ছে এই ৬ কোটি ৮২ লক্ষ টাকার এক পয়সাও খরচ করা যাবে না, যদিও ৩০ হাজার লোক গত ২।৩ মাস কাজে লেগেছে, কিন্তু ওখানকার যেসমস্ত লোক কাজ শুরু করেছিল তাদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছে, মাননীয় মন্ত্রিমহাশয় প্রতিশ্রুতি দিয়েছেন যে, আগামী তিন মাসের মধ্যে যাদের রেকর্ডেড জমি আছে তাদের ক্ষতিপূরণ দেওয়া হবে। কিন্তু কিছুদিন যাবৎ লক্ষ্য করে যাচ্ছি যে, আজ পর্যন্ত সরকারের তরফ থেকে কোন কলেক্টার বা অন্য কোন লোক জমি জরিপ করার জন্য যান নি। সেখানকার চাষীরা যাদের একমাত্র অবলম্বন ঐ জমি, ঐ দামোদর নদীর চড়া, তারা সকলে কাজ করতে প্রস্তুত। কিন্তু তাদের ক্ষতিপূরণ যেটা মন্ত্রিসভা স্বীকার করেছেন যে, শতকরা ৮০ ভাগ দেওয়া হবে কিন্তু আজ পর্যন্ত সেখানে কোন কলেক্টার যায় নি। যদিও আমরা সেখানে যাচ্ছি এবং বোঝাচ্ছি তবুও আশংকা প্রকাশ করছি যে, যদি আগামী দু-তিনদিনের মধ্যে কলেক্টার-এর কোন লোক না যায়, তা হ'লে সমস্ত কাজ বন্ধ হয়ে যাবে। কাজেই এই বিষয়টি মন্ত্রিসভার কাছে বার বার জানাচ্ছি যাতে ব্যবস্থা অবলম্বন করেন।

[2-50 -3-25 p.m. including adjournment]

**শ্রীমতী ইলা রায়:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি জরুরী বিষয় বলছি। গত ৬ই ফেব্রুয়ারি মাতলা জগদ্দল থানা এলাকায় দীপু দত্ত নামে যুব কংগ্রেসের কর্মীকে হত্যা করা হয় সন্ধ্যা সাড়ে সাতটার সময়। আমাদের এই সভার সদস্য পংকজ ব্যানার্জিও এই সভায় জরুরী ঘোষণায় দীপু দত্তের ঘটনা বলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত সেই দীপু দত্তের কোন আসামীকে গ্রেপ্তার করা হয় নি। দীপু দত্তের মা, বাবা আজ প্রাতে যে আমার বাড়ীতে এসেছিলেন। তাদের এই করুণ কান্নায়, করুণ আর্তনাদে আমার মন বিচলিত হয়েছে। তাই আপনার মাধ্যমে এই মন্ত্রিমহাশয়দের একথা জানিয়ে দিতে চাই যে আজ দিনের পর দিন যদি বাংলার যুবকদের নিয়ে এইভাবে ছিনিমিনি খেলা হয়, তা হ'লে মাতৃজাতির জাগরণ অনিবার্য। আমি ঘরে ঘরে মায়েদের কান্না দেখতে পাচ্ছি। আমি একজন মহিলা সদস্য, আমার কাছে দিনের পর দিন মায়েরা তাদের করুণ কাহিনী নিয়ে যায়। তাই আপনার মাধ্যমে দীপু দত্তের আসামীকে যেন কয়েকদিনের মধ্যে ধরা হয়, এই আবেদন মন্ত্রিমহাশয়ের কাছে করছি।

**শ্রীশিশিরকুমার ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয় আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে একটা বিষয় তুলে ধরতে চাই। টিটাগড় পেপার মিলে ২৭৯ জন সুপারভাইজারী স্টাফ ১২ই জানুয়ারি থেকে তারা ফাক্টরীর মধ্যে ঢুকতে পারছে না। তাদের অপরাধ এরা তিন নম্বর পেপার মিলের একজন স্টাফকে জবরদস্তি রিটায়ার করিয়ে দেওয়া হয়েছে সে সম্বন্ধে একটা শান্তিপূর্ণ ডেপুটেশনে যান এবং সেখানে জিজ্ঞাসা করেন যে কি অপরাধে তাকে জবরদস্তি রিটায়ার করানো হয়েছে। একটি মাত্র এই জিজ্ঞাসার অপরাধে এই বার্ড কোম্পানীর মালিক সেই সমস্ত স্টাফকে গেটের বাইরে করে দেয়। তাদের মধ্যে ছয়জনকে চাকরি থেকে বরখাস্ত করা হয়েছে। আমি জানি লেবার ডিপার্টমেন্ট এই বিষয়ে হস্তক্ষেপ করেছেন। এর ফলে একদিকে লেবার ডিপার্টমেন্টের কাছে মালিকরা আসছে এবং অন্যদিকে এই সমস্ত সুপারভাইজারী স্টাফদের নানাভাবে চাপ সৃষ্টি করা হচ্ছে। টিটাগড়ের সংগ্রামী শ্রমিক বার্ড

কোম্পানীর এই অন্যায় বরদাস্ত করতে পারে না। টিটাগড়ের শ্রমিকরা এই সিদ্ধান্ত নিয়েছে, যদি অবিলম্বে এই সমস্যার সমাধান করা না হয়, তা হ'লে সমস্ত টিটাগড় শিল্পাঞ্চলকে স্তব্ধ ক'রে দেওয়া হবে। এইভাবে বার্ড কোম্পানীর অত্যাচার, অনাচার -এইভাবে শ্রমমন্ত্রীর যে সাজেসন, সেই সাজেসনকে না মানার স্পর্দ্ধা এই বার্ড কোম্পানীর চলতে পারে না। আমরা মনে করি আমাদের মাননীয় মন্ত্রী এই বার্ড কোম্পানীর উপর এমনভাবে চাপ সৃষ্টি করুন যাতে অবিলম্বে এই শিক্ষিত যুবক ইঞ্জিনীয়াররা কাজে ঢুকতে পারেন এবং তাদের যে দাবি-দাওয়া আছে সেইগুলোর মীমাংসা হতে পারে। আমি জানি, এখানে মাননীয় লেবার মিনিস্টার উপস্থিত আছেন এবং তিনি এই বিষয়ে বিশেষ অবহিত আছেন, তাঁকে অনুরোধ করবো তিনি যাতে এই বিষয়ে একটা সুরাহা করেন।

**শ্রীঅসমঞ্জ দেঃ** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন সার, ২৪-পরগনা জেলার গারুলিয়ার গৌরীশংকর জুট মিলস-এর প্রায় ১০০ কর্মচারী তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে একটা শোভাযাত্রা নিয়ে এসে এই বিধানসভার বাইরে অপেক্ষা করছেন। আমরা দেখেছি যে, সেখানে ম্যানেজমেন্ট ৭ই জানুয়ারি, ১৯৭৩ তারিখে ঐ মিলে অন্যায় বে আইনীভাবে লে-অফ ঘোষণা করেছে তার ফলে সেখানে প্রায় ২,৬০০ জন কর্মী কর্মহীন হয়ে বুভুক্ষার সম্মুখীন হয়েছেন। সেখানে আবার ৬ জন সিনিয়র সুপারভাইজরের চাকুরি টারমিনেটেড হয়েছে গত ডিসেম্বর মাসে এবং তাদের কোন কারণও দর্শান হয় নি, তাদের কোন সিকিউরিটি অব জবস নেই। আবার ২২ জন কর্মীকে চার্জ-সিটস দেওয়া হয়েছে। তারপর ম্যানেজমেন্ট ভাড়া ক'রে গুন্ডা নিয়ে এসে কারখানার ভিতরে আই ডি পান্ডে ব'লে একজন সিনিয়র স্টাফকে নির্যাতন করেছেন। এইসব বিষয়ে তারা কতগুলি দাবি নিয়ে
reopening of the mill and reinstatement of all the terminated staff and workers
আমাদের পশ্চিমবঙ্গ-সরকার যখন শ্রমিকদের জীবনযাত্রায় শান্তি ফিরিয়ে আনছেন, সমস্ত বন্ধ কল-কারখানা খোলবার চেষ্টা করছেন তখন এই রকম একটি ঘটনা ঘটছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে শ্রম বিভাগের মাননীয় রাষ্ট্রমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁকে অনুরোধ করছি যে, তিনি তাদের সামনে গিয়ে বিষয়টি সহানুভূতির সংগে বিবেচনা করেন।

**শ্রীতুহিনকুমার সামন্তঃ** এই বিষয়ে শ্রমমন্ত্রীর কাছ থেকে আমরা স্টেটমেন্ট চাই।

**শ্রীপ্রদীপ ভট্টাচার্যঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গৌরীশংকর জুট মিলস-এর ব্যাপারে আমাদের কাছে কিছুদিন আগে খবর আসে। ম্যানেজমেন্টের সঙ্গে এবং সংশ্লিষ্ট ইউনিয়নের প্রতিনিধিদের সঙ্গে আলোচনা হয়েছে। যে বিবৃতি মাননীয় সদস্য হাউসে দিলেন, সেই বিবৃতিটি কিছুটা সংশোধন করার প্রয়োজন আছে এই জন্য যে কিছু সংখ্যক শ্রমিক একজন অফিসারকে ফ্যাক্টরীর ভিতরে প্রহার করে এবং আমার মনে হয়, প্রহার করার ফলে সমস্ত কারখানায় একটা বিশৃংখল অবস্থার সৃষ্টি হয়েছে। তবুও আমরা ম্যানেজমেন্টের কাছে বলেছি এই জিনিসটা নিয়ে বাইপার্টাইট ডিসকাশান করতে এবং তারা আমাদের কাছে কথা দিয়ে গিয়েছেন যে, আই এন টি ইউ সি-র নেতৃবৃন্দের সঙ্গে তারা আলোচনা করবেন আলোচনা করে যাতে একটা সমাধানে আসা যায় তারও চেষ্টা করবেন। সুতরাং আমার মনে হয় যে, এই কারখানাটায় যে গন্ডগোল চলছে সেটার হয়ত কিছুদিনের মধ্যে নিষ্পত্তি হবে।

## Statement under rule 346

**Mr. Speaker:** I now call upon the Hon'ble Education Minister to make a statement under rule 346.

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয় আপনার মাধ্যমে আমি হাউসকে জানাতে চাই যে, আমাদের প্রতিশ্রুতি অনুযায়ী আমরা 'ঘাটতিভিত্তিক অনুদান প্রকল্প' ১লা মে, ১৯৭২ থেকে চালু করতে সব রকম প্রস্তুতি গ্রহণ করেছি। এ বিষয়ে শীঘ্রই গভর্নমেন্ট অর্ডার বা

সরকারী নির্দেশনামা জারি করা হবে। আশা করা যাচ্ছে যে চলতি আর্থিক বছর শেষ হবার পূর্বেই ১লা জানুয়ারি ১৯৭০ পর্যন্ত অনুমোদন-প্রাপ্ত বিভিন্ন উচ্চ বিদ্যালয় এবং উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে বেশাকিছু অনুদান দেওয়া সম্ভব হবে।

**শ্রীতুহিনকুমার সামন্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে বলতে চাই যে, ১লা মে ১৯৭২ তারিখে সেটা ঘোষণা করা হয়েছিল এবং বর্তমানে হচ্ছে, আমরা জানতে চাই যে, এটা কোন্ মাস কোন্ দিন থেকে হবে?

**Mr. Speaker:** No discussion on the statement, made by Hon'ble Minister under rule 346, will be allowed.

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয় এর পূর্বে এই বিষয়ে এই বিধানসভায় বিবৃতি রেখেছিলেন, কিন্তু আমরা দুঃখের সংগে জানাতে বাধ্য হচ্ছি যে, পশ্চিম-বংগে এখনও বহু বিদ্যালয় খোলা আছে যারা অনুমোদন পান নি।

**Mr. Speaker:** I will not allow any discussion now.

**Mr. Speaker:** Mr. Majumdar, I will not allow any discussion now.

**Shri A. H. Besterwitch:** Sir, I have seen from the papers that there was a cricket match between the Governor's XI and the British Deputy High Commissioner's XI. It is surprising that we as Members of the House did not know anything of this. Am I to understand that this cricket match was only meant for the Ministers and not for all the members of the House and the public? Why this was secretly played I cannot really understand. The other day one of my friends put this question as to why we were not informed of the match. But it is unfortunate that up till now we have not received any information either from any of the Ministers or from the Chief Minister. Am I correct if say that this cricket match was only meant for the Ministers and not for sportsmen? I might be old. Sir, I am a cricketeer myself, but the Chief Minister went to captain of the Governor's XI after keeping all of us in the dark. It is a peculiar think that the Members of this House were absolutely kept in the dark regarding this. So, I hope, the Chief Minister will come and give a statement as to why the Members of this House were kept in the dark.

**Mr. Speaker:** No point of order is involved in the matter.

(At this stage the House was adjourned for 20 minutes.)

**After Adjournment**

[3-25—3-35 p.m.]

**Discussion on Governor's Address**

**শ্রীপ্রফুল্লচন্দ্র সেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় আমাদের মাননীয় সদস্য শ্রীবিজয়সিং নাহার মহাশয় বলেছিলেন যে, রাজ্যপালের এইরকম ভাষণের প্রয়োজনীয়তা কি, যখন মন্ত্রিমণ্ডলী এই ভাষণ তৈরি করে দেন, তখন তাঁর এখানে এসে কষ্ট স্বীকার করে ভাষণ দিয়ে তার উপর বিতর্কের কি প্রয়োজন। আমি মনে করি এই প্রয়োজনীয়তা আছে। মাননীয় রাজ্যপাল হচ্ছেন কনস্টিটিউসন্যাল গভর্নর এবং আমাদের মন্ত্রি-মণ্ডলী যে কথা বলবেন সেটা প্রত্যেক বছর বিধানসভা উদ্বোধন করবার সময় মোটামুটিভাবে বিধানসভার সদস্যদের কাছে রাজ্যপাল বলেন এবং রাজ্যপালের মুখ থেকে আমরা সেগুলি শুনি এবং তার উপর বিতর্ক হয়। কাজে কাজেই রাজ্যপালের ভাষণ দেওয়া উচিত এবং বিতর্কেরও বিশেষ প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। এবারকার রাজ্যপালের ভাষণে আপনি দেখেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কয়েকটি জিনিসের উপর খুব গুরুত্ব দেওয়া হয়েছে, যেমন বলা

হয়েছে যে দেশে শান্তি প্রতিষ্ঠিত হয়েছে। ১৯৬৭ সাল থেকে আমাদের পশ্চিমবাংলায় বিশেষ করে যে হিংসার কার্যাবলী চলছিল এখন সেটা নেই, দেশে শান্তি প্রতিষ্ঠিত হয়েছে, আমাদের উন্নয়নের কাজ এই শান্ত পরিবেশের মধ্যে খুব ভাল করে আমরা করতে পারব। শান্তি হয়ত প্রতিষ্ঠিত হয়েছে উপরে উপরে, কিন্তু এই সভায় আপনি তো রোজই শুনতে পাচ্ছেন বিভিন্ন জায়গা থেকে অশান্তির খবর, আমরাও বাইরে শুনতে পাচ্ছি, তবে মুসকিল হচ্ছে এই সমস্ত অশান্তির খবর হিংসাত্মক কার্যকলাপ আগেকার মত যুক্তফ্রন্ট সরকারের আমলে যে রকম সংবাদ-পত্রে প্রকাশিত হত, এখন তা হচ্ছে না, আর যদিও বা হয়, তা এমন জায়গায় প্রকাশিত হচ্ছে যে, তা লোকের চোখে পড়ছে না। কাজে কাজেই যে শান্তি বিরাজ করছে আমি বলব সেটা শ্মশানের শান্তি, কবরস্থানের শান্তি। যুক্তফ্রন্ট সরকারের সময় থেকে লোকে মনে করতে লাগল যে, দেশে শান্তি বিঘ্নিত হয়েছে, আগেও শান্তি বিঘ্নিত হয়েছে, স্বাধীনতা লাভ করবার পরে এখানে ১৯৬৬ সাল পর্যন্ত যে কংগ্রেস মন্ত্রিসভা ছিল সেই সময়ে অশান্তি হয়েছে, নানারকম আন্দোলন হয়েছে, খাদ্য আন্দোলন বিশেষ করে, কিন্তু ১৯৬৭ সালে অন্যরকম অশান্তি সৃষ্টি হল, চতুর্দিকে নানারকম হিংসাত্মক কার্যকলাপ দেখতে পেলাম। সেই সময় নকসালবাড়ি শুধু আমাদের ভারতবর্ষে কেন জগতে বিখ্যাতি লাভ করল। নকসালের কথা বোধ হয় ডিকসনারিতে আমরা দেখতে পাব নতুন সংস্করণে।

নকশালবাড়ি এবং নকশাল কথাটা আরম্ভ হয় ১৯৬৭ সাল থেকে যুক্তফ্রন্টের আমলে। আমি এখানে মাননীয় সদস্য অজয়কুমার মুখার্জীকে দেখতে পাচ্ছি না, তিনি সেই সময় মুখ্যমন্ত্রী ছিলেন এবং তিনিও এই যে নূতন রকমের কায়দা, নূতন রকমের হিংসার কার্যকলাপ তার ভিক্টিম হয়েছিলেন ১৯৬৭ সালে। ১৯৬৮ সালে ওই মন্ত্রিসভা চলে যায়। ১৯৬৮ সালে রাষ্ট্রপতির শাসন চালু হয় এবং ১৯৬৯ সালে আবার নির্বাচন হয়। সেই নির্বাচনে যুক্তফ্রন্ট সরকার পুনরায় দ্বিতীয়বার গঠিত হয়। এবারে আমাদের রাজ্যপাল যেকথা বলেছেন যে, কংগ্রেস ম্যাসিভ সাপোর্ট পেয়েছে, সেবারেও যুক্তফ্রন্ট সরকার ম্যাসিভ সাপোর্ট পেয়েছিল। আমার মনে হয় সেবার ২৮০টি আসনের মধ্যে যুক্তফ্রন্ট সরকার ২১৮টি আসন লাভ করেছিল। এটা ম্যাসিভ সাপোর্ট। কিন্তু আমরা দেখলাম সেই ম্যাসিভ সাপোর্ট পাওয়া সত্ত্বেও দেশের উন্নয়নের কাজ বিভিন্ন ক্ষেত্রে ব্যাহত হয়েছিল। এবং আবার নূতন করে, নূতন রূপে, নূতন রঙে আমরা দেখলাম হিংসার কার্যকলাপ। তদানিন্তন মুখ্যমন্ত্রী অজয় মুখার্জী বলতে বাধ্য হলেন, আমার সরকার অসভ্য তো বটেই, বর্বর। ১৯৬৯ সালের যুক্তফ্রন্ট সরকারের সেই ম্যাসিভ সাপোর্টের পর ১৯৭১ সালে আবার নির্বাচন হল। সেই নির্বাচনে একটা নূতন রকমের যুক্তফ্রন্ট সরকার গঠিত হল এবং সেবারেও সি পি আই (এম) বহু আসন লাভ করেছিল। ঠিক এক বছর যেতে না যেতেই সেই মন্ত্রিসভা আর চলল না। এক বছর যেতে না যেতে ১৯৭২ সালে আবার সাধারণ নির্বাচন হল এবং সেই নির্বাচনে আমরা যাকে শাসক কংগ্রেস বলি তাঁরা বিপুল সংখ্যাগরিষ্ঠতায় ফিরে এলেন। আশ্চর্যের ব্যাপার, যে সি পি এম এত আসন লাভ করেছিল ১৯৭১ সালে, তারা বলতে গেলে আসনই পেল না। এটা চিন্তা করবার বিষয়। ১৯৭১ সালে তাঁরা প্রচুর জন-সমর্থন পেয়েছিলেন, অবশ্য কাজ করবার কোন সুযোগ পান নি, কারণ সেই মন্ত্রিসভা বেশীদিন চলে নি। কিন্তু কথা হচ্ছে ১৯৭২ সালে মানুষ তাদের প্রত্যাহার করল কেন, কি কারণ, সেটা আমাদের ভেবে দেখা দরকার। তারপর রাজ্যপাল বলেছেন, শান্তি স্থাপিত হয়েছে, এই পরি-বেশের মধ্যে উন্নয়নের কাজ ভালভাবে চলবে এবং গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। কিন্তু আমি মনে করি বর্তমানে আমাদের দেশে যে অবস্থা চলেছে তাতে ধীরে ধীরে কেন, নিশ্চিতভাবে গণতন্ত্রের সমাধি রচিত হচ্ছে, গণতন্ত্র সুপ্রতিষ্ঠিত হওয়া তো দূরের কথা। আমরা সব দেখতে পাচ্ছি, বুঝতে পাচ্ছি, প্রকাশ করতে পাচ্ছি না, বলতে পাচ্ছি না। সংবাদপত্র এই গণতান্ত্রিক কাঠামোর মধ্যে একটা মস্তবড় জিনিস। কিন্তু আজকে খবরের কাগজ যেরকমভাবে ভীত, আজকে নানা দিক থেকে খবরের কাগজের কণ্ঠ যেরকমভাবে রোধ করা হয়েছে তাতে তারা এখন ঠিকভাবে সব খবর প্রকাশ করতে পাচ্ছে না, যেমন তারা করতে পারত ১৯৬৭ সালের পূর্বে।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** কোশ্চেন।

**শ্রীপ্রফুল্লচন্দ্র সেন:** কাজে কাজেই এই গণতন্ত্র আমরা বুঝতে পাচ্ছি না। আমরা দেখছি গণতন্ত্রের সমাধি রচিত হয়েছে এবং শুধু পশ্চিমবাংলাতেই নয়, শান্তি ব্যাহত হয়েছে ১৯৬৭ সাল থেকে গোটা ভারতবর্ষে। গোটা ভারতবর্ষের চিত্র কি? ১৯৬৯ সালে আমাদের গ্রোথ রেট

[3-35—3-45 p.m.]

ছিল সেভেন পয়েন্ট ওয়ান। ১৯৭০ সালে সেটা হল ৫·৮ কমে গেল, কিন্তু ১৯৭১ সালে যখন এই শাসক কংগ্রেস দল বিপুল সংখ্যাগরিষ্ঠতা লাভ করল লোকসভা এবং বিধানসভায়, তখন কি হল? সেটা হ্রাস পেয়ে দাড়াল ১·৮। ৭·১ থেকে কমে ৫·৮, ৫·৮ থেকে কমে হল ১ ৮। যারা অর্থনীতিবিদ, আমাদের অর্থমন্ত্রী খুব সুপণ্ডিত লোক, অর্থনীতি সম্বন্ধে তাঁর খুব জ্ঞান আছে, তিনি নিশ্চয়ই জানেন আমাদের তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার আমলে ভারতবর্ষে পার ক্যাপিটা ইনকাম বেড়েছে ·০৬, ভাবুন একবার একও নয়, একের অনেক কম, অর্ধেকের একটু বেশী শতকরা। আর চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা চলছে, আর এক বছর পর পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা আরম্ভ হবে। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় ইনকাম ০৬ থাকবে না। পার ক্যাপিটা ·০ বাড়বে না। রিয়াল ইনকাম ০ হবে, অর্থাৎ শূন্য। কাজেই শান্তি স্থাপিত হয়েছে, কিন্তু অগ্রগতির কিছু চিহ্ন দেখতে পাচ্ছি না। এটা সরকারী সমীক্ষা। বিরোধী দলের সমীক্ষা নয়। দেশের দারিদ্র্য বাড়ছে, দারিদ্র্য বাড়া তো একটা মামুলী কথা। আমাদের দেশে ৫৫ কোটি লোকের মধ্যে আগে বলা হয়েছিল ১৯৬৯ সালে ৫৫ কোটি লোকের মধ্যে ২২ কোটি লোক দারিদ্র্যরেখার নীচে অবস্থান করছে। কি ভয়ঙ্কর ব্যাপার। দারিদ্র্য আমাদের দেশে কাকে বলে। ইউনাইটেড স্টেটস অব আমেরিকাতে সাড়ে তিন হাজার ডলার পর্যন্ত, অর্থাৎ আমাদের এখানকার হিসাবে ২৪ হাজার টাকা যদি কোন পরিবারের আয় হয়, তা হলে সে দারিদ্র্যরেখার নীচে অবস্থান করে। সাড়ে তিন হাজার ডলার আমরা কল্পনা করতে পারি না। সেখানে আমাদের যদি কোন পরিবারের ২৪ হাজার টাকা আয় হয়, তা হলে সে তো ধনী ব্যক্তি। আমাদের দেশের দারিদ্রতার মাপকাঠিটা কি, তার টেস্টটা কি ? হচ্ছে ১৯৬৯ সালে আমাদের যদি মাথাপিছু ২০ টাকা খরচ করবার ক্ষমতা থাকে, তা হলে সে দরিদ্র নয়। আজকে অনেক ইনফ্লেসন হয়েছে। বর্তমানে যেটা দাঁড়িয়েছে যে, ৩৭·২০ পয়সা মাথাপিছু যদি খরচ করতে না পারে সেই পরিমাণ যদি আমাদের ক্রয়শক্তি থাকে, তা হলে সে দারিদ্র্যরেখার নীচে আছে। আর তার উপর যদি খরচ করে, তা হলে সে আর দরিদ্র নয়। এই হচ্ছে আমাদের দেশের মাপকাঠি। সেই মাপকাঠি দিয়ে বিচার করি, তা হলে আমাদের দেশের ২২ কোটির বেশী লোক তার নীচে বাস করে। গরিবী হঠাও-এর কথা আমরা শুনছি। আমরা যদি কেউ বলি কৈ গরিবী তো হঠছে না, গরিবী তো বাড়ছে, তা হলে বলবে এরা সব দেশের শত্রু। গরিবী তো হঠছে আমরা নাকি দেখতে পাচ্ছি না, আর যারা বলে, গরিবী হঠছে না তারা দেশের শত্রু, তারা উন্নয়নের কাজকে ব্যাহত করছে। আজকে মূল্যবৃদ্ধি কি ভয়ংকর হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিও নিশ্চয়ই জানেন, কারণ আপনাকেও বাজার করে খেতে হয়।

আমি অবশ্য এই সময়কালের হোলসেল প্রাইস ইন্ডেক্সের কিছু তথ্য আপনার কাছে উপস্থিত করব, এই হোলসেল এবং রিটেল প্রাইসের মধ্যে অনেক পার্থক্য। আমাদের দেশের লোক বাজারে খুচরা কেনাবেচা করে। আমার এই যে হোলসেল মূল্য, তার চেয়ে ঢের বেশী মূল্যে তারা কেনাবেচা করে। ১৯৭১ সালের জুলাই মাস পর্যন্ত [illegible] হোলসেল প্রাইস ইন্ডেক্স ২০২ ৫ ছিল, ১৯৭২ সালের জুলাই মাসে এই যে দর, এর বেস কি? ১৯৬২ সালকে ১০০ ধরে ১৯৭২ সালে জুলাইতে হোলসেল প্রাইস ইন্ডেক্স দাঁড়াল ২০২·৫। কিন্তু খাদ্যশস্যের ক্ষেত্রে বিশেষ করে সিরিয়েলস বাড়ল কত? ১৯৬২ সালকে বেস ধরে সেই দর হল ১৯৫·২, আর ডাল বাড়ল কত? ডালের কথা আপনারা সকলেই জানেন। আমাদের দেশ গরিব দেশ, মাছ বা মাংস বা ডিম, দুধ যাকে আমরা অ্যানিম্যাল প্রোটিন বলি, তা আমাদের দেশের সাধারণ মানুষ খেতে পায় না। ডালই একমাত্র প্রোটিন খাদ্য, সেই ডালের দর বাড়ল কত। ডালের হোলসেল প্রাইস দাঁড়াল ৩২৩·৩, ১৯৬২ সালকে বেস ধরে। আর সুগার, ১৯৬০ সালকে বেস ধরে তার দাম হোলসেল দাঁড়াল ২১৭·৭, কটন ম্যানুফ্যাকচার ১৬৪·৫, ফুয়েল ১৭৮·৮। আর রাষ্ট্রীয়করণ করার পর আমাদের কয়লার দাম যে কোথায় গিয়ে দাঁড়িয়েছে,

আমি জানি না। আমি শুনলাম, কয়লার দাম নাকি ৬ টাকা হয়েছে কলকাতায়, তা হলে মফঃস্বলে নিশ্চয়ই ৭-৮ টাকা হতে পারে। অয়েলকেক ১৯৬২ সালকে বেস ধরে, ১০০ ধরে, ১১৯.৫ হয়েছে, কোথায় গিয়ে উঠেছে। কাজেকাজেই ১৯৬৯ সালে যে সমীক্ষা হয়েছিল ১৯৭১ সালের যে হিসাব তা ধরলে আমার মনে হয়, দারিদ্র্য আগের চেয়ে ঢের বেশী তীব্র হয়েছে, এ বিষয়ে সন্দেহ নাই।

আমাদের বক্তাপাল বলেছেন, শান্তি স্থাপিত হয়ে গেল, আর ডিমোক্রেসী সুপ্রতিষ্ঠিত হয়েছে। এবার একদম লাফিয়ে লাফিয়ে উন্নয়নের পথে এগোব কৃষির ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে। আমি সংবাদপত্রে কিছুদিন আগে দেখলাম এ বছর নাকি আমাদের প্ল্যানে ৯০ কোটি টাকা খরচ হচ্ছে, এই ৯০ কোটি টাকা খুব বেশী নয়, আমাদের টাকার যে দাম কত নেমে গিয়েছে। ৪-৫-৬ বছর আগে এক টাকার দাম ছিল ১০০ পয়সা, এখন সেই এক টাকার দাম ৪১ পয়সা। কাজে কাজেই এ বছর যে ৯০ কোটি টাকা খরচ হবে, তার দাম ৪৫ কোটি টাকারও কম। এ যাবৎ আমাদের যে খরচ হয়েছে পশ্চিমবাংলায় বিভিন্ন পরিকল্পনায়—আমাদের প্রথম পরিকল্পনায় খরচ হয়েছিল ৬৭ কোটি টাকা। দ্বিতীয় পরিকল্পনায় খরচ হয়েছে ১৪৮ কোটি টাকা, তৃতীয় পরিকল্পনায় খরচ হয়েছে ৩০৩ কোটি টাকা। এ বছর ধার্য ছিল ৪র্থ পরিকল্পনায় মাত্র ৩২৪ কোটি টাকা, এ বছর খরচ হবে ৯০ কোটি টাকা। তার দাম যে কত আপনি তো শুনলেন। তাতে কি হবে? আমাদের যে খাদ্য সমস্যা তা আরও সুতীব্র হবে, তাতে কোন সন্দেহ নাই।

[3-45—3-55 p.m.]

যেখানে ৫ কোটি ৫০ লক্ষ টন খাদ্যশস্য বছরে হত, সেখানে এক বছর আগে খাদ্যশস্য উৎপন্ন হয়েছে ১০ কোটি ৭৮ লক্ষ টন। গত বছর কিছু কম হয়েছে—১০ কোটি ২০ লক্ষ টন। এমন কিছু কম নয়। পশ্চিমবঙ্গের কতকগুলি পরিসংখ্যান দেখছিলাম, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় এখানে আছেন কিনা জানি না—(এ ভয়েসঃ আছেন।) তিনি আমাদের পরিসংখ্যান ভালভাবে পর্যালোচনা করেছেন, গত ১৯৬৬ সালে চাল হয়েছে ৪৮ লক্ষ টন, সেটা বাড়তে বাড়তে যুক্তফ্রন্টের সময় খুব গোলমাল ছিল, হিংসা ছিল, ঐ ৪৮ লক্ষ টনের জায়গায় হয়েছিল ৬৫ লক্ষ টন। তখন হিংসার কাজ হয়েছে। আর গত বছর এখানে খুব খরার জন্য, ড্রাউটের জন্য ফসলের উৎপাদন কম হয়েছে, প্রায় ৬০ লক্ষ টন হয়েছে। আর একটা আশ্চর্যজনক জিনিস ঘটেছে আমাদের পশ্চিমবাংলায়—আমাদের সময় গম উৎপাদন হয়েছে ৪০ হাজার টন, ৪৫ হাজার টন মাত্র হত বছরে, আর গত বছর ১০ লক্ষ টন গম উৎপন্ন হয়েছে। আমাদের খাদ্য-মন্ত্রী আমাদের সময় আমার উপর ক্রুদ্ধ হয়ে সুতীব্র মন্তব্য করেছেন এইরকম আপনারা কেন রেখেছেন, রেশনিং-এর দরকার নাই, ৪৮ লক্ষ টন চাল পেয়েছ, ৪৫ হাজার টন গম পেয়েছ, এর পর কি দরকার তোমাদের রেশনিং-এর? নিশ্চয়ই তোমাদের কোন কু-মতলব আছে, অভিসন্ধি আছে, লাভের ব্যাপার আছে। আর দুর্নীতিপরায়ণ তো তোমরা বটে!

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৬ সালে মোটামুটি লোকসংখ্যা ছিল ৩ কোটি ৯০ লক্ষ। আর ১৯৭১ সালে আদম সুমারী হয়ে গেল, পশ্চিমবাংলার লোকসংখ্যা হয়েছে ৪ কোটি ৪৪ লক্ষ। আজকে ধরুন সেটা আরো বেড়ে হয়েছে অন্তত ৪ কোটি ৫২ লক্ষ। ৩৯ লক্ষ টন চালগম আমাদের উৎপন্ন হলে আমরা স্বয়ম্ভর হয়ে থাকি, সেখানে আজকে আমরা ৬৯ লক্ষ টন চাল-গম পাচ্ছি। ৩ কোটি ৯০ লক্ষ লোকসংখ্যার জায়গায় এখন যদি ৪ কোটি ৫২ লক্ষ হয়, তা হলে খাদ্যে স্বয়ম্ভর আমরা হবো কেমন করে? এটা মাননীয় খাদ্যমন্ত্রী আমাদের বুঝিয়ে দেবেন।

আমাদের এখানে চাকরির ব্যাপারে শুনলাম, মাননীয় সদস্যরা অনেকে অনেক মন্তব্য তা নিয়ে করেছিলেন। আমি চাকরি সম্বন্ধে বিশেষ কোন গুরুত্ব আরোপ করি না। চাকরি দিয়ে এই বেকারসমস্যার সমাধান কখনো হতে পারে না। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় তিনি কেন যে কাঁসর-ঘণ্টা বাজিয়ে অবশেষে সিঙ্গা ফুকিয়ে কেন যে বলতে গেলেন, আমরা ১৭ হাজার লোককে চাকরি দেব। আর এদিকে ১৭ হাজার লোককে যেখানে চাকরি দেওয়া হবে সেখানে দরখাস্ত পাওয়া গেল ১২ লক্ষ কত হাজার। মুখ্যমন্ত্রী সংবাদপত্রে বলেছেন ১২ লক্ষ দরখাস্ত পাওয়া গেছে এখন বাছাই হচ্ছে। আমাকে একজন বলছিলেন, মহাশয়, আপনি তো একজন

এম এল এ? আমি বললাম, হ্যাঁ। তা হলে আপনি তো ৩০ জন লোককে চাকরি দিতে পারেন। না, আমি তো তেমন কোন সরকারী চিঠি বা নির্দেশ পাইনি যে, আমি ৩০ জনকে চাকরি দিতে পারি। হ্যাঁ, আপনি পেয়েছেন, আমরা সংবাদপত্রে দেখেছি। আমি বললাম সংবাদপত্রে ভয়ে সত্য খবর বেরোয় না। আপনি মশায় বাজে কথা বলছেন, আপনি চাকরি দিতে পারেন। তা যদি পারি, তা হলে ৩০ জনের জায়গায় তিনশো জনকে রিকমেন্ড করবো। কাজেই ১৭ হাজার চাকরির ব্যাপার নিয়ে গোলমালের সৃষ্টি হয়েছে—তাতে কি হবে? ডাঃ বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী হন, তখন পশ্চিমবাংলায় সরকারী কর্মচারীর সংখ্যা ছিল ৭২ হাজার। আর এখন? আজ, যেদিন আমরা চলে এসেছি ১৯৬৭ সালে আমাদের সরকারী কর্মচারীর সংখ্যা ছিল ২ লক্ষ ৫৩ হাজার। তাতে কিছু সমাধান হয়েছে কি? কিছু সমাধান হয় নি। আর মাননীয় অর্থ-মন্ত্রীকে বলবো আমাদের দেশের একটা সমীক্ষা হওয়া দরকার। পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি হোয়াইট কলার জবস। কেরানী যে আমরা হতে চাই। কেরানীর চাকরি পেলে খুশী। অবশ্য হোয়াইট কলার জবসের মধ্যে ডাক্তার আছে, মাস্টার আছে। আজকাল আবার পিওন হতে চাই। শুনলে আশ্চর্য হবেন, আমাদের পশ্চিমবাংলায় যে আর্থিক অবস্থা সৃষ্টি করি, ন্যাশনাল ইনকাম যায় তার শতকরা ২২ ভাগ আমরা হোয়াইট কলার জবসে দিই। আর মহারাষ্ট্রে শতকরা ১৩ ভাগ-এর উপর, কেরলে একটু বেশি ১৮ ভাগ, কিন্তু পশ্চিমবাংলা টপস্ দ্য লিস্ট। অর্থাৎ হোয়াইট কলার জবস যারা করেন তারা আমাদের গোটা ন্যাশনাল ইনকামের ২২·৫ ভাগ নিচ্ছেন। এটা তো ভয়ঙ্কর ব্যাপার। আমার কাছে অনেক তথ্য আছে, সরকারী কর্মচারীদের যোগ আছে। তাঁরা বলেন, লোক বরং কম হলে ভাল হয়। আমাদের মুখ্যমন্ত্রী ঢাক-ঢোল পিটিয়ে ওকথা না বলে বলতে পারতেন, লোক কমানো দরকার, অ্যাফিসিয়েন্সি বাড়ানো দরকার। কেন আমরা হোয়াইট কলার জব-এ এত দেব। আমরা তো সোস্যালিজম, সোস্যালিজম বলছি, আর সি পি আই বন্ধুরা বলছেন কম্যুনিজম। আগে কমিউনিস্ট বললে একটা ভক্তি আসতো। এখন আর ভক্তি আসে না রাশিয়ার কান্ড দেখে, চীনের কান্ড দেখে, আর আমাদের এখানকার কমিউনিস্টদের কান্ড দেখে। রাশিয়ায় ওদের বড় বড় কর্তারা স্বীকার করছেন যে, আমাদের এখানে অচল অবস্থা চলছে, এত ব্যুরোক্রেসীর সংখ্যা বেড়ে গিয়েছে, সামলানো যাচ্ছে না, কাজ করতে পারছি না, সেখানে বড় বড় কর্তারা করতে পারছেন না। আবার রাশিয়াও সোস্যালিস্ট কান্ট্রি, চীনও সোস্যালিস্ট কান্ট্রি। তাদের দুজনাদের মধ্যে ঝগড়া হবে কেন? আমরা শুনেছি, ছোটবেলায় পড়েছি, ওয়্যার্কার্স অফ দি ওয়ার্লড ইউনাইট। আপনি শুনেছেন, পড়েছেন। আর জি এন পি সম্পর্কে অর্থাৎ গ্রস ন্যাশন্যাল প্রডাক্ট সম্বন্ধে বলতে হলে অবাক হয়ে যেতে হয়। রাশিয়ার যে গ্রস ন্যাশন্যাল প্রডাক্ট তা চীনের চেয়ে অনেক কম। ৪ ভাগের এক ভাগ। যদি রাশিয়ার চেয়ে চীনের লোকসংখ্যা প্রায় ৪ গুণ, সাড়ে তিন গুণ তো বটেই। আজকে চীনের ভয়ঙ্কর ভয়, কাকে, না রাশিয়াকে। তা হলে বাধা কোথায় ওয়ার্কার্স, আর কোথায় ইউনাইট ওয়ার্কার্স অফ দি ওয়ালড ইউনাইট। আবার যখন দেখি কোন দেশ, কত সামরিক ব্যয় করে, তা হলে দেখবো আমেরিকার যেখানে ৯ হাজার ৮৭ বিলিয়ন ডলার জাতীয় আয়, তার ৮ পারসেন্ট খরচ সামরিক খাতে। আর রাশিয়া যার ৪ হাজার ৯০ বিলিয়ন ডলার আয়, অর্থাৎ আমেরিকার অর্ধেক তার ১৩ পারসেন্ট সামরিক ব্যয়। তা কমিউনিস্ট বন্ধুরা বলবেন ওয়ার্কার্স অফ দি ওয়ার্লড ইউনাইট করতে গেলে এটা হবে। আজকে ভিয়েতনাম সামনে থাকা সত্ত্বেও প্রেসিডেন্ট নিকসন অবাক করে দিয়েছেন, তার রাশিয়ার সংগেও বন্ধুত্ব, চীনের সংগেও বন্ধুত্ব।

[3-55—4-05 p.m.]

আজকে সেই জন্য আমরা যে সোসালিজমের কথা ভাবছি, এতে সোসালিজমের কথা আছে, এটা ডেমোক্র্যাটিক সোসালিজম। সেই সোসালিজম যদি আমাদের দেশে আনতে হয়, তা হলে এই প্ল্যানিং বদলাতে হবে। এর আমূল পরিবর্তন চাই চিন্তার ক্ষেত্রে এবং কার্যের ক্ষেত্রে। আমাদের দেশে ২২ কোটি লোক যারা দরিদ্র, নীচে আছে তাদের বড় বড় কলকারখানা করে কর্ম-সংস্থানের ব্যবস্থা হবে না, হতে পারে না। আমাদের দেশে চাকুরি দিয়ে কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে না, যদি না আমরা নীচু থেকে পরিকল্পনা তৈরি করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুনেছি, রাজ্যপাল বলেছেন যে, জেলায় জেলায় আমাদের প্ল্যানিং কমিটি, নাকি বোর্ড হচ্ছে। সেন্ট্রাল প্ল্যানিং কমিটি থেকে এখানে নাম এল এবং এখান থেকে আবার নামগুলি জেলায়

গেল এবং সেই ধাঁচের মধ্যে, কাঠামোর মধ্যে তাদের নাড়াচাড়া করতে হবে। তাতে হয় না। আজকে যদি সত্যিকারে ডেমোক্রেসি চাই, সোসালিজম চাই, যার কথা মহামান্য রাজ্যপাল বলেছেন, তা হলে আমাদের ইকনমিক ডিসেন্ট্রালাইজেসন করতে হবে। কি করে করতে হবে? গান্ধীজী যা বলেছিলেন সেই সাবেকী যুগেই চলে যাবো? আজকাল টেকনোলজির নানারকম উন্নতি হয়েছে। যারা বিজ্ঞানী, যারা টেকনোলজিস্ট, তারা যেমন বড় বড় কলকারখানা করতে পারেন তাঁদের বুদ্ধির দ্বারা, তেমনি যদি আমরা ছোট ছোট কলকারখানা করতে পারি এবং সেগুলি যদি গ্রামে গ্রামে গিয়ে বসাতে পারি, তা হলেই উৎপাদন বাড়তে পারবে। আমাদের ভূমিসমস্যা সম্বন্ধে আসছি। আমি যখন আসছিলাম তখন এক ভদ্রলোক হন্তদন্ত হয়ে এসে আমাকে বললেন, মশাই আমাদের ভূমিসংস্কার সম্বন্ধে একটু কথা বলবেন। আমাদের নয় বিঘা পর্যন্ত খাজনা নেওয়া হবে না, অথচ সাড়ে নয় বিঘা হয়ে গেলেই ডাবল দিতে হবে, সেচবার হলে ৩ গুণ দিতে হবে। আমি উত্তর দিয়েছিলাম ভাবছেন কেন, ৯ বিঘার বেশী জমি থাকবে না। তোমার কটি ছেলে বাপু? সে বলল, আমার ৩টি ছেলে। তোমার যখন তিনটি ছেলে তখন তোমার ৩ ভাগ হয়ে যাবে, ৯ বিঘার খাজনা দিতে হবে না। সেই জন্য আমি বলছি, মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, তিনি জমির খাজনাটা এরকম তুলে দিন। জমির খাজনা কেন? আমরা পশ্চিমবাংলায় ভূমিরাজস্ব আদায় করি ৬ কোটি ৭০ লক্ষ টাকার মত, অথচ এই ভূমিরাজস্ব আদায় করতে আমাদের খরচ হয় ২ কোটি ২০ লক্ষ টাকা। আর সেখানে ৯০ কোটি টাকা ইনকাম ট্যাক্স আদায় করতে এক কোটি টাকাও আমরা খরচ করি না। আমাদের এই ভূমি সম্বন্ধে কতকগুলি কুসংস্কার দূর করতে হবে। আমরা যদি ইকনমিক হোলডিং দিতে পারি, তা হলে সেখানে ৫ একরের জায়গায় সেচের এলাকায় ৩ একর হতে পারে। আমি একজন কৃষককে জানি, যিনি ৩ বিঘা জমিতে ১০৪ মণ ধান ফলিয়েছেন। আর আগে ৩০ বিঘাতেও ১০৪ মণ ধান ফলানো যেত না। যদি ৩ বিঘা জমিতে ১০৪ মণ ধান ফলে তা হলে আমাদের দেশে ভূমিসংস্কার সম্বন্ধে নতুন করে চিন্তা করতে হবে। ৫ একর দেব কি ৩ একর দেব, কি ৪ একর দেব, সেচ পাওয়া জমি কত দেব আর অসেচ পাওয়া জমি কত থাকবে সেটা হিসাব করে দেখা দরকার। এখন আমরা পশ্চিমবাংলায় দেখতে পাচ্ছি ভূমিবানদের সংখ্যা কমে যাচ্ছে। কারণ, এক, দুই, তিন বিঘা জমির লোক আছে, হাজা, শুকো, এলাকার লোক আছে। যেমন বাঁকুড়া, পুরুলিয়া আছে। সেখানে সেচ ব্যবস্থা নেই সেখানকার ৩-৪ বিঘা জমির লোকেরা জমি রাখতে পারছে না, বিক্রী করে দিচ্ছে। কাজে কাজেই সরকারকে এদিকে নতুন করে দৃষ্টি দিতে হবে এবং নতুন করে চিন্তা করে আমাদের সব জমিকে ভাগ করে দিতে হবে। আমাদের ৪০ লক্ষ লোকের জমি আছে। ১০ বছর আগে ৪৫ লক্ষ লোকের জমি ছিল। ১৮ লক্ষ ভূমিহীন কৃষক ছিল। এখন কত হয়েছে? ৪৫ লক্ষ ভূমিবানের পরিবর্তে ৪০ লক্ষ হয়েছে এবং ১৮ লক্ষ কৃষি মজুরের সংখ্যা দাঁড়িয়েছে ৩২ লক্ষে। কি করছি আমরা? কোথায় আমাদের চিন্তা? সোসালিজম, সোসালিজম বললেই হবে না। যদি আজকে আমরা এইরকমভাবে জমি ভাগ করে দিতে পারি, তা হলে হয়ত জমি থেকে কিছু লোককে সরে আসতে হবে ৩০ লক্ষ পরিবারকে যদি জমি দিই, তা হলে প্রত্যেক কৃষক পরিবারের ক্রয়ক্ষমতা বাড়বে এবং বাড়তি লোকদের নিয়ে সমস্ত জিনিস আমাদের গ্রামেই তৈরি করতে হবে। এই প্রসঙ্গে বলতে পারি যেমন নিয়মিত তাঁত বসাতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, আমাদের এই পশ্চিমবাংলায় ১৯৪৭ সালে ৪৩ হাজার তাঁতশিল্পী ছিলেন আজকে সেখানে ১ লক্ষ ৬০ হাজার হয়েছে। আগে আমাদের তাঁতের কাপড় তৈরি হত ৫ কোটি গজ, এখন হচ্ছে, ২০ কোটি গজ। এদিকে দৃষ্টি দিন। যেখানে তাঁতশিল্প ভাল আছে সেখানে তাঁত-ভাইদের কাছে যখন যাই তখন তাঁরা বলেন যে, মহাশয়, "সুতো পাচ্ছি না, সুতোর দাম বেশী, কোথায় যাচ্ছে সুতো? এই যে কল্যাণীতে স্পিনিং মিল হল, তার সুতো যাচ্ছে কোথায়?" কাজে কাজেই অর্থমন্ত্রী মহাশয় ভেবে দেখুন যে, তাঁতের সংখ্যা বাড়াতে পারেন কিনা বা তাঁতীদের ঠিকমত সুতো দিতে পারবেন কিনা এবং তা ক'রে বেশ কিছু লোককে কাজ দিতে পারবেন কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবাংলায় তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনা শেষে চতুর্থ পরিকল্পনার গোড়ায় বেকারের সংখ্যা ছিল ২১ লক্ষ ৭০ হাজার এবং আমরা দেখেছি প্রত্যেক বছর ৪ লক্ষ ক'রে বেকার বাড়ছে, এখন শুনছি বেকার ২৮ লক্ষ এবং সি এম পি ও

বলছে, ৪৫ লক্ষ লোক নাকি বেকার। কাজেই এই বেকারসমস্যার সমাধান চাকরি দিয়ে হবে না। এই চাকরির ব্যাপারে আর একটা জিনিস যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে, এম এল এ-দের চাকরি দেবার কি ক্ষমতা আছে, তাঁরা কি এ্যাপয়েন্টিং অথরিটি? কেন তাঁরা চাকরি দেবেন? আমি যে বলেছিলাম ডেমোক্রাসী ধ্বংস হচ্ছে, এই তো হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আর একটা কথা বলি ডঃ কৈলাসনাথ কাটজু যখন পশ্চিমবাংলার রাজ্যপাল ছিলেন তখন তিনি বলেছিলেন কোন মন্ত্রী যেন কাউকে চাকরি না দেয়; কোন এম এল এ কারুর চাকরির চেষ্টা যেন না করেন। করলেই সে মরেছে। কারণ ১০০ জন লোকের মধ্যে ২ জনকে হয়ত তিনি চাকরি দেবেন ফলে ৯৮ জন তাঁর উপর বিরূপ হবেন। এখানে অনেক মাননীয় সদস্য আছেন, তাঁরা জানেন যে কি ভয়ানক অবস্থা। কি করবেন তাঁরা? কাজে কাজেই চাকরির ক্ষেত্রে ডেমোক্রাটিক পথে এবং যে সমস্ত নিয়ম বা পদ্ধতি আছে তা বজায় রেখে পরীক্ষার মাধ্যমে, নিরপেক্ষভাবে ইন্টারভিউ নিয়ে চাকরি দেওয়া হোক। এই প্রসঙ্গেই বলি, একজন মাননীয় সদস্য বলেছিলেন, মেদিনীপুর জেলাতে চাকরির ক্ষেত্রে নানা রকম গন্ডগোল চলছে। সেখানে এ্যাসিড বাল্ব পর্যন্ত ছোড়াছুড়ি হয়েছে। তবে সেটা একটা দলের লোকেদের সঙ্গে আর একটা দলের লোকেদের নয়, ইন্ট্রা-পার্টি, একই দলের লোকেদের মধ্যে হয়েছে। কাজেই বুঝে দেখুন কি ভয়ানক অবস্থা। সেইজন্য চাকরির ব্যাপারে মন্ত্রিসভাকে ঘোষণা করতে হবে যে, চাকরির ক্ষেত্রে আমরা কোন রকম পক্ষপাতিত্ব হতে দেব না। এম এল এ-রাও ৩০।৪০ জন ক'রে চাকরি দিতে পারবেন না। এতে তাঁরা বাঁচবেন। কাজেই এরকম একটা নীতি ঘোষণা করা বিশেষ প্রয়োজন। তারপর আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে কয়েকজন কৃষক যাদের জমি আছে বিশেষ ক'রে মেদিনীপুর জেলার, তাদের সঙ্গে আলোচনা করেছিলাম। শ্রীপ্রদ্যোৎ মহান্তি মাহাশয়ও আমার সঙ্গে ছিলেন। তাঁরা বলেছিলেন যে, মহাশয়, বর্গাদারদের সঙ্গে আমাদের জমি নিয়ে যে ঝগড়া আছে সেটা মিটমাট ক'রে দিন না। আমি বললাম কি ক'রে তা হতে পারে? একজন বললেন, তিনি খুব বুদ্ধিমান, আমার ১০ বিঘা জমি আছে ভাগে চাষ করাচ্ছি, আমি ৫ বিঘা ছেড়ে দিচ্ছি বর্গাদারকে আর আমার ৫ বিঘা থাক। মন্দ কথা নয়। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলব যে, এটা আলোচনা ক'রে দেখুন। এইভাবে যদি জমির হেরফের হয়, তা হ'লে বর্গাদারদের দুঃখ ঘুচবে, তারা লাভবান হবেন, জমির মালিক হতে পারবেন।

[4-05---4-15 p.m.]

আমি আগে যেটা বলেছি যে ভূমিরাজস্ব একেবারে তুলে দেওয়া হোক, সেই বিষয়ে তাঁরা ভাল ক'রে বিবেচনা ক'রে দেখুন। আমি এখানে আসবার আগে আমাকে এক ভদ্রলোক একটা কাগজ দিলেন এবং বললেন যে, আমাদের দেশে তো শান্তি এসেছে, আপনি বিধানসভায় এই নামগুলো শোনাবেন যে কি রকম শান্তি এসেছে। আমি দু-একটা খবর জানাচ্ছি, হুগলি জেলায় ১১ মাসে তেরটি খুন হয়েছে, কিন্তু একটাও কাগজে বেরোয় নি, এই তেরটি খুনের জন্য যারা দায়ী তাদের একজনকেও গ্রেপ্তার করা হয় নি। আমাকে সেই ভদ্রলোক নামগুলো দিয়েছেন, আমি মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে সেই নামগুলো পাঠিয়ে দেব, সেই নামগুলো পড়বার বোধ হয় দরকার নেই। আর একখানি চিঠি আমি পেলাম, একজন প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক মহাশয় লিখেছেন, দু-বছর আগে আমার বাজার খরচ এবং মুদির দোকানের জন্য খরচ হত ৯০ টাকা, এখন মাসে প্রায় ২০০ টাকা খরচ হয়ে যাচ্ছে। এইভাবে কি ক'রে চ'লে তার? দেশে কিভাবে দারিদ্র্য দূর হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে কোন ভাবনা নেই, ভবিষ্যৎ অত্যন্ত উজ্জ্বল। ভবিষ্যৎ মোটেই উজ্জ্বল নয়। গণতন্ত্রকে যদি রক্ষা করতে হয়, গণতান্ত্রিক পথে যদি সমাজতন্ত্র আনতে হয়, তা হ'লে আমাদের পরিকল্পনাকে ঢেলে সাজাতে হবে। ১৪ই ফেব্রুয়ারি আমার কাছে একজন ভদ্রলোক এলেন, এসে বললেন যে আজকে সকালে একটা ঘটনা ঘটেছে তাই সেটা বলতে এলাম। হাওড়া স্টেসনে আমার স্ত্রী আমার ভাই, আমার ছেলেমেয়েদের আনতে গিয়েছিলাম, পুরী এক্সপ্রেসে তারা আসবে। আমি জিজ্ঞাসা করলাম, কি দেখলেন? উনি বললেন, আমি দেখলাম আমার ছোট ভাই যার ৩০ বছর বয়স তার নাকে একটা আঘাতের চিহ্ন, মাথায় ব্যান্ডেজ

বাঁধা, মাথা ফাটা, রক্তাক্ত অবস্থা। মেয়ের বয়স ১৪, তার শাড়ী একদম ছিঁড়ে গেছে, স্ত্রীর বিশেষ কিছু হয় নি। আমি জিজ্ঞাসা করলাম, কেন, এই রকম ব্যাপার হল? তিনি বললেন, আপনি জানেন না? আমি বললাম, জানবো কি করে, ভাই? খবরের কাগজের তো মুখ বন্ধ। উনি জানালেন যে হিন্দুস্থান স্ট্যান্ডার্ডে কি একটা এডিটোরিয়্যাল বেরিয়েছিল, তার ফলে ওখানে মারামারি কাটাকাটি আরম্ভ হয়ে গেছে। কটক স্টেশনে পুলিস আছে, কিন্তু কটক স্টেসন থেকে এক মাইল আসবার পর প্রত্যেক কম্পার্টমেন্টে একটি করে লোক ওঠে, ভদ্রলোক, বিশেষভাবে ভাল কাপড়-চোপড় পরা, শিক্ষিত লোক, চেন টেনে দেয়। তারপর কিছু লোক ডান্ডা, লাঠি নিয়ে এবং অন্যান্য অস্ত্রশস্ত্র নিয়ে কম্পার্টমেন্টে ঢুকে পড়ে এবং বাঙ্গালী ভাইদের মারতে আরম্ভ করে। তারপর শুনলাম খড়্গপুরে নাকি এই রকম মারধোর হয়েছে। কালকে আমাদের প্রদেশ কংগ্রেসের সভাপতি ডাঃ প্রতাপচন্দ্র চন্দ্র মহাশয় বললেন যে, ওঁর পাড়াতে অনেক দোকান বন্ধ—অনেক দোকান খোলে নি। খবরের কাগজে তো এইগুলো বেরোন নিষিদ্ধ, আজ-কাল খুন করলেও কাগজে বেরোয় না, জানবো কি ক'রে আমরা? কিন্তু অত্যন্ত [illegible] আমাদের মুখ্যমন্ত্রী এত তাড়াতাড়ি এক বিবৃতি দিয়েছেন, উড়িষ্যার মুখ্যমন্ত্রীর সঙ্গে [illegible] দিয়েছেন। এটা আসামের বেলায় হ'ল না কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই যে, আসামের বেলায় কেন হ'ল না? আসামে সাড়ে চার মাস ধরে এই জিনিস চলেছে, আমি মহাশয় একজন অহিংস, হিংসায় বিশ্বাস করি না। আপনি জানেন আমি শান্তিকামী মানুষ, আমি আসামে যাবার জন্য চিঠি লিখেছিলাম [illegible] প্রধান-মন্ত্রী [illegible], না বাপু, তুমি ওখানে যেও না এবং অত্যন্ত দয়া করে আমাদের মুখ্যমন্ত্রী [illegible] আনেসেসারি রিকোয়েস্ট ইউ নট টু প্রসিড টু আসাম। আজকে খবরের [illegible], আমাদের পশ্চিমবাংলা সরকারের দুজন মন্ত্রী হুস করে উড়ে গেছেন উড়িষ্যায়। আসামে [illegible] না কেন? এটা অত্যন্ত লজ্জার কথা। তার মানে কি আমরা এই বুঝবো [illegible] আমাদের পশ্চিমবাংলায় উড়িষ্যার ভাইবোনেরা অত্যাচারিত হয়েছে কিছু এর প্রতিক্রিয়া-[illegible] ছুটাছুটি হুড়োহুড়ি করে উড়িষ্যায় যাবার চেষ্টা করেছেন। আসমানীরা নেই, থাকলে [illegible] ব্যাপার হত। সাড়ে চার মাস ধরে আসামে চলছে, আসামের বাঙ্গালী ছাত্রদের উদ্বাস্তু [illegible] মেডিক্যাল কলেজে তাদের সঙ্গে আমি দু'ঘণ্টা ধরে কথা বলেছিলাম এবং বলেছিলাম যে [illegible] ভাই ফিরে যাও। কিন্তু ফিরে যাবে কি করে? ৬ জন গিয়েছিল, কিন্তু তাদের মারা হয়েছে সেদিন কাগজে দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, র‍্যাগিং-এর নাম করে কি অত্যাচার সেখানে হয়েছে।

মন্ত্রিমহাশয়রা জাতীয় সংহতি, টোটালিটারিজম ডেমোক্রাসি এই রকম বড় বড় কথা বলছেন, কিন্তু শান্তি কোথায়, শান্তি কোথাও নেই তো। কেন আমাদের মন্ত্রিমহাশয়রা এখান থেকে আসামে যাচ্ছেন না, এইভাবে আমাদের জাতীয় সংহতি কিছুতেই রক্ষিত হতে পারে না। আজকে তেলেঙ্গানার ব্যাপার, অন্ধ্রের ব্যাপার, আসামের ব্যাপার, এই ব্যাপারগুলো কেন হচ্ছে, সেটা আমাদের বোঝা দরকার। এর মূল আপনারা খুঁজে বার করুন। এটা ইকনমির ব্যাপার নয় বা [illegible] স্টিক ব্যাপার নয় এটা কোন কমিউন্যালিজমের ব্যাপার নয়। শেষ পর্যন্ত দেখা যাবে ইকনমির ব্যাপার। কাজে কাজেই এর সাথে হচ্ছে কি? এর সাথে খবরের কাগজে সংবাদ প্রকাশ বন্ধ করা অল ইন্ডিয়া রেডিও গৌহাটি সেন্টার থেকে বাংলা সংবাদ বন্ধ করে ভয়ঙ্কর ব্যাপার করা হয়। এটা করার ক্ষমতা আসাম গভর্নমেন্টের নেই, নিশ্চয়ই কেন্দ্রীয় গভর্নমেন্ট করেছেন। আজকে এই সমস্ত বড় বড় কথা বলবার আগে এই সমস্ত বিষয় সম্বন্ধে আলোচনা করা দরকার। তবে আমি বলবো সমস্ত বিষয় বন্ধ হতে পারে, প্রতিকার হতে পারে যদি আমাদের পরি-কল্পনাকে সফলে সাজাতে পারি। যদি বিকেন্দ্রীভূত অর্থনীতি বিকেন্দ্রীভূত শাসনব্যবস্থা চালাতে পারি আমরা প্রথমে শুনেছিলাম এই মন্ত্রিসভা গঠিত করবার পর ঐ পঞ্চায়েত নির্বাচন [illegible] হচ্ছে না কেন? এই পঞ্চায়েত বিল আজ আসবে কাল আসবে, পরশু আসবে [illegible]। এটা এখনই আসা দরকার। অবশ্য পঞ্চায়েত হলেই যে শাসনব্যবস্থা [illegible] বিকেন্দ্রীকৃত হল তা নয় কিন্তু খানিকটা বিকেন্দ্রীকৃত হল। সমস্ত ক্ষমতা [illegible] করা, সমস্ত ক্ষমতা কেন্দ্রীভূত করে—কনসেন্ট্রেশন অব পাওয়ার এটা ভয়ঙ্কর ব্যাপার সেটা বন্ধ করতে

হবে। সেই জন্য আমি মনে করি, কি তেলেঙ্গানার ঘটনা, কি আসামের ঘটনা, কি উড়িষ্যার ঘটনা, এই সমস্ত বিষয়ের মূল হচ্ছে অর্থনৈতিক সমস্যা। আমাদের বাঙালীদের একটা সুপিরিয়রিটি কমপ্লেক্স আছে বৈকি। কিন্তু যদি আমরা ডিসেন্ট্রালাইজড ইকনমি, ডিসেন্ট্রালাইজড অ্যাডমিনিস্ট্রেশনের ব্যবস্থা করি, তা হ'লে যে সমস্ত বড় বড় কথা মহামান্য রাজ্যপাল বলেছেন, সেইগুলো কার্যকর হ'তে পারে।

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় এখানে দীর্ঘক্ষণ ধরে তার বক্তব্য রাখলেন। তাঁর বক্তৃতার মধ্যে কেন জানি না কতকগুলো সত্য কথাকে প্রকাশ না করে সমাজের একটা অংশের প্রতি তিনি দৃষ্টি দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যিনি আজকে এই বিধানসভার সভ্য তিনি পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ছিলেন দীর্ঘদিন ধরে। তিনি অন্ততঃ যখন বিশ্লেষণ করবেন, তখন বিজ্ঞানসম্মত উপায়ে করবেন, এট কি আমি তাঁর কাছ থেকে আশা করতে পারি না? আমি কি আশা করতে পারি না তিনি যখন সামাজিক চিত্রগুলো মাননীয় সদস্যদের কাছে ব্যাখ্যা করবেন, তখন তিনি সমস্ত চিত্রটা তুলে ধরবেন? পৃথিবীর এমন কোন কি দেশ আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে রামরাজত্ব রয়েছে? যেখানে কতকগুলো ভয়ংকর শক্তি সমাজের ক্ষতি করবার জন্য সব সময় চেষ্টা করে নি? এটা হতে পারে না। কিন্তু কি দেখা যায়, যে রাষ্ট্র কাঠামো সেই ভয়ংকর শক্তিকে দমন করবার জন্য কতকগুলো পরিকল্পনা নেয়। সেই ভয়ংকর শক্তিকে অত্যন্ত কঠোর হাতে এড়িয়ে আসার চেষ্টা করে, সাধারণ মানুষকে শান্তি দিতে চায়। পশ্চিমবাংলায় সেই জিনিস হয়েছে. পশ্চিমবাংলার শুধুমাত্র নেতিকটাকে প্রথমে যদি নজর দেওয়া হয় এবং বিকৃত তথ্য পরিবেশন করা হয়, তা হলে আমি মনে করি পশ্চিমবাংলার বর্তমান শান্তিপ্রিয় মানুষ এই ধরনের বিচার-বিশ্লেষণ কখনও শ্রদ্ধার সংগে গ্রহণ করতে পারে না। শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় দীর্ঘদিন ধরে রাজনীতির মধ্যে রয়েছেন তাঁর কাছে আমরা শিশু। কিন্তু ১৯৬৭ সাল থেকে যখন আমরা বিশ্ববিদ্যালয় এবং কলেজ থেকে রাজনীতি শুরু করি তখন আমরা পশ্চিমবাংলার ভয়ংকর রাজনীতি চোখের সামনে প্রত্যক্ষ করেছি।

[4-15 4-25 p.m.]

সেদিন আমরা মানুষের কাছে গিয়ে পরিষ্কারভাবে স্বীকার করেছি যে, আজকে সমাজজীবনের এই পরিণতির জন্য দায়ী কিছু লোক যারা আমাদের সংগে ছিলেন। সেদিন আমরা বলেছিলাম দীর্ঘ বহু বছর ধরে পশ্চিমবাংলার তৎকালীন মন্ত্রিসভার সদস্যরা অনেক কথা বলেছিলেন, কিন্তু মানুষের কাছে তারা পৌঁছতে পারেন নি। মানুষের কাছ থেকে যেন তারা সরে গিয়ে ছিলেন এবং তার ফলে পশ্চিমবাংলায় এই অশুভ রাজনৈতিক পরিস্থিতির সৃষ্টি হয়েছিল। আমরা সেদিন বলেছিলাম এবং বলেছিলাম বলেই পশ্চিমবাংলার মানুষ আমাদের বিশ্বাস করেছিল। আমাদের এই সেল্‌ফ ক্রিটিসিসম-এর জন্য পশ্চিমবাংলার মানুষ বিশ্বাস করে জেনেছিলেন যে, আজকে নতুন চিন্তা আসছে, এই নতুন চিন্তা নিশ্চয়ই পশ্চিমবাংলার মানুষকে বাঁচাতে পারবে, তার জন্য তারা দু' হাত তুলে আশীর্বাদ করেছে আমাদের। আজকে যদি কেউ দাঁড়িয়ে এই কথা বলেন যে, পশ্চিমবাংলাতে শ্মশানের শান্তি বিরাজ করছে তা হলে আমি অত্যন্ত আহত হই এই জন্য যে, যিনি বলছেন তিনিও জানেন যে, পশ্চিমবাংলার অবস্থা অনেক পরিবর্তন হয়েছে। যদি এখানে বক্তৃতা করতে হবে বলেই সমালোচনা করতে হয়, তা হলে অবশ্য আমার বলবার কিছু নেই। কিন্তু নিজের বুকে হাত দিয়ে যদি বলতে হয় তা হলে অবশ্য একটা কথা স্বীকার করবেন যে সত্যিই পশ্চিমবাংলার কিছু পরিবর্তন হয়েছে। এই কথা হয়ত বলতে পারেন যে কিছু কিছু বিচ্ছিন্ন ঘটনা ঘটেছে। যখন যুক্তফ্রন্ট যখন পশ্চিমবাংলায় রাজত্ব করেছে, তখন এর ১০০ গুণ ঘটনা ঘটেছে। প্রফুল্লদা যখন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ছিলেন তখন কি এই ধরনের ঘটনা ঘটে নি? এই সকল ঘটনা দিয়ে পশ্চিমবাংলাকে বিচার বিশ্লেষণ করা কতখানি বিজ্ঞানসম্মত হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় আজ একটা সুস্থিত নীতি চলছে একথা কি কেউ অস্বীকার করতে পারেন? আগে পশ্চিমবাংলার

প্রকল্প রচনার জন্য কোন প্ল্যানিং কমিটি ছিল না। আজকে এই সরকার স্টেট লেভেলে, এমন কি জেলা লেভেলে পর্যন্ত প্ল্যানিং কমিটি তৈরি করে দিয়েছেন। যাতে পিপলের সঙ্গে সাধারণ মানুষের সঙ্গে একটা নিবিড় যোগাযোগ বা সম্পর্ক স্থাপন করে মানুষের যে ন্যূনতম চাহিদা সেই চাহিদাকে দীর্ঘস্থায়ী পরিকল্পনার মাধ্যমে রূপায়ণ করতে পারে। এই কথা কি ঠিক নয়, যে, গত বছর প্ল্যানিং-এ খরচ ছিল ৫৩ কোটি টাকা আর এই বছর হচ্ছে ৯০ কোটি টাকা, এবং আস্তে আস্তে আমরা কি পরিকল্পনাগুলি রূপায়ণের জন্য এগিয়ে যাচ্ছি না? পশ্চিমবাংলায় শিল্প ক্ষেত্রে শান্তি অনেক পরিমাণে ফিরে এসেছে, একথা আমরা বিশ্বাস করি। সকলেই বিশ্বাস করবেন যে পশ্চিমবাংলায় আগে যেখানে প্রতিদিন কল-কারখানায় ধর্মঘটের খবর পাওয়া যেত, লক-আউটের খবর পাওয়া যেত, ক্লোজারের খবর পাওয়া যেত, আজকে সেখানে এই সমস্তের খবর অনেক পরিমাণে কমে এসেছে। ১৯৭২ সালে স্ট্রাইক ছিল ২১৭টি, তার মধ্যে শ্রম দপ্তর ২০৩টি বিরোধ মিটিয়ে দিয়েছে। পশ্চিমবাংলায় ১৯৭২ সালে লক-আউটের সংখ্যা ছিল ১৫২টি তার মধ্যে সমাধান হয়ে গিয়েছে ১২২টির। এর পরও যদি কেউ বলে যে পশ্চিমবাংলায় শান্তি ফিরে আসছে না, তা হলে সত্যকে বিকৃত করা ছাড়া আর কিছু হতে পারে না।

আমরা একথা সকলেই জানি যে, এই সমস্যাসংকুল পশ্চিমবাংলাকে একটা সুনির্দিষ্ট পথে নিয়ে যেতে কিছুদিন সময় লাগবে। মুখ্যমন্ত্রী একথা পরিষ্কারভাবে বলেছেন যে আমরা সমাধানের দিকে এগুচ্ছি, কিন্তু এখুনি সব কিছু করা সম্ভবপর নয়, আমাদের কিছু দিন সময় লাগবে। যাঁদের বুদ্ধি আছে তাঁরা জানেন যে, আমাদের মন্ত্রিসভার সদস্যদের হাতে আলাদীনের প্রদীপ নেই যে, এই মুহূর্তের মধ্যে তাঁরা সমস্ত সমস্যার সমাধান করতে পারবেন। সুতরাং আমাদের এই অগ্রগতি স্বীকার করবেন এটা আমরা আশা করি। আর এস পি-র নেতা কেস্টারউইচ সাহেব বলেছেন, অনেকগুলি চা বাগানে অশান্তি আছে। তিনি জানেন রাত্রি ১১টা পর্যন্ত বীরপাড়া পি ডবলু ডি বাংলোতে বসে আলোচনা করেছি কিভাবে সমাধান করা যায়। ১৬ তারিখে সমস্ত সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন লীডার্স যাঁরা চা-বাগানে কাজ করেন আমি তাঁদের ডেকে বলেছি যে, আপনারা সাজেশান দিন কিভাবে এই গুরুতর সমস্যার সমাধান করতে পারি। মাননীয় সদস্য নিশ্চয় সেসব অস্বীকার করবেন না। আমরা সেজন্য একটা টি রিকন্স্ট্রাকসান কর্পোরেশন তৈরি করেছি। এই কারণে যে কিছু কিছু চা-বাগান আছে যেগুলি মিসম্যানেজমেন্টের জন্য বন্ধ হয়ে গেছে। চা-বাগানগুলিকে নূতনভাবে গড়ে তোলার চেষ্টা না করে শ্রমিকদের অন্যায়ভাবে শোষণ করা হচ্ছে এবং এমপ্লয়মেন্ট থেকে সরিয়ে দেওয়া হচ্ছে। এই সমস্ত বাগানে সরকার যাতে নিজের হাতে এগুলি নিয়ে আসতে পারেন তার পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে। তার মানে এই নয় যে, সমস্ত চা-বাগান হাতে নেওয়া সম্ভবপর। আমরা বলেছি যেগুলি সিক যেগুলি ভায়াবেল হতে পারে, যেগুলি ক্লোজ কিন্তু ভায়াবেল হতে পারে তা গ্রহণ করার আমরা চেষ্টা করছি। টেক্সটাইলেও এরকম হচ্ছে। পশ্চিমবাংলার এইভাবে আমরা একটার পর একটা পরিকল্পনার মধ্য দিয়ে এগুবার চেষ্টা করছি। আমরা জানি না, এখানে বিভিন্ন কিছু জায়গায় শ্রমিকদের নিয়ে এমন কতকগুলি আন্দোলন গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে যেগুলি অর্থনীতির উপর নির্ভরশীল নয়। অর্থাৎ বেতন বৃদ্ধি বা স্ট্যান্ডার্ড অব লিভিং হাই আপ করার জন্য নয়—কেবলমাত্র প্রেস্টিজ রক্ষার জন্য করানো হচ্ছে। এ জন্য সরকারের অন্য কোন রকম ব্যবস্থা গ্রহণ করা ছাড়া অন্য কোন রকম রাস্তা আছে কিনা জানি না। আমরা জানি এখানে বিভিন্ন কারখানায় ৩।৫।৬টা করে ইউনিয়ন আছে। সেই ইউনিয়নগুলি অনেক ক্ষেত্রে শিল্পের অগ্রগতি ব্যাহত করছে। অতএব যেখানে শিল্পের অগ্রগতি ব্যাহত করার চেষ্টা করা হচ্ছে সেখানে সরকার যদি এরকম ভাইটেড ট্রেড ইউনিয়ন আন্দোলন বন্ধ করার চেষ্টা করেন তা হলে সরকার অন্যায় করবেন না। আমরা সকলেই জানি পশ্চিমবাংলাকে যদি অর্থনৈতিক দিক থেকে শক্তিশালী করতে হয় তা হলে শিল্পগুলিকে লিভিং কন্ডিশানে আনতে হবে। এখন তা যদি করতে হয় তা হলে যেমন মডার্নাইজেশান-এর দরকার আছে, তেমনি শিল্পের প্রতি আকর্ষণ আছে এরকম ট্রেড ইউনিয়ন তৈরি করার দরকার আছে বলে আমরা স্বীকার করি।

[4-25—4-35 p.m.]

যদি ট্রেড ইউনিয়ন এইভাবে তৈরি হয় যে, আমি পাল্লা দিয়ে শক্তি পরীক্ষায় নামব, জোর করে শ্রমিকদের কাছ থেকে স্বীকৃতি আদায় করব, তা হলে কিন্তু যে জিনিসটা তৈরি হয় তাতে আর যাই হোক ট্রেড ইউনিয়ন তৈরি হতে পারে না। সুতরাং এই বিষয়ে নিশ্চয়ই সরকারকে ভাবতে হবে। আমি মনে করি এক্ষেত্রে মাননীয় সদস্যরা সকলেই আমাদের সমর্থন জানাবেন। মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার এই চিত্র অত্যন্ত পরিষ্কারভাবে তুলে ধরা হয়েছে যে, কিভাবে বিভিন্ন শিল্প প্রতিষ্ঠানে দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক আলোচনার মধ্য দিয়ে সমস্যার সমাধান করান যায় তার চেষ্টা সরকার করছেন এবং যেখানে শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবি রয়েছে, যে ন্যায়-সঙ্গত দাবি সত্যই পূরণ করা দরকার, সেখানে সরকার শ্রমিকদের পাশে দাঁড়িয়ে শ্রমিকদের ন্যায়সঙ্গত দাবি যাতে পূরণ করা যায় সেই চেষ্টা করছেন। পশ্চিমবঙ্গ সরকার জুটের ক্ষেত্রে করেছেন কোলিয়ারীর শ্রমিকদের জন্য করেছেন, চা-বাগান কর্মীদের জন্য করতে চাইছেন। সুতরাং এই অগ্রগতির দিক সেখানে অস্বীকার করা উচিত নয় বলে আমি মনে করি। পশ্চিম-বাংলায় কিছু কিছু সমস্যা আছে একথা কেউ অস্বীকার করেন না কিন্তু তার মানে এই নয় যে, স[illegible] গিয়েছে পশ্চিমবঙ্গে। এই সমস্যাগুলির পাশে [illegible] আমরা তৈরি করতে চলেছি সেই অগ্রগতির পথ গ্রহণ করার দরকার আছে বলে আমি মনে করি এবং আজকে সরকার যে শপথ নিয়ে এগিয়ে যাচ্ছেন তার মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের যে আকাঙ্ক্ষা সেই আকাঙ্ক্ষাকে পূর্ণ রূপ দিতে পারব এটা আমি বিশ্বাস করি এবং আমাদের কর্মসূচিকেও সেইরকমভাবে তৈরি করা হচ্ছে। তাই রাজ্যপালের ভাষণকে পুরোপুরি সমর্থন জানিয়ে এবং তিনি আগামী যে উজ্জ্বল ভবিষ্যতের আকাঙ্ক্ষা প্রকাশ করেছেন সেই উজ্জ্বল দিন [illegible] আকাঙ্ক্ষা নিশ্চয়ই বাস্তবে রূপায়িত হবে। আমরা জানি, এই বাস্তব রূপায়ণের পথে [illegible] বাধা আসতে পারে, হয়ত কেউ ভুলভাবে সমালোচনা করতে পারেন, কিন্তু আমি এটাও বিশ্বাস করি, সেই সমালোচনা আমাদের এগিয়ে যাবার পথকে বন্ধ করতে পারবে না এবং আমরা দ্বিগুণ উৎসাহে জনগণের চিন্তাধারাকে, আকাঙ্ক্ষাকে রূপদান করার জন্য এগিয়ে যাব। আমি জানি যে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ আমাদের এই চিন্তার পাশে দাঁড়িয়ে আমাদের সমর্থন করবে। তাই রাজ্যপালের এই ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরোজ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সমালোচনা চলছে আজকে তার চতুর্থ দিন। এই প্রসঙ্গে বহু সমালোচনা ইতিমধ্যে হয়েছে। রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলতে গিয়ে এবং এটা পড়বার পর আমার একটা কথাই মনে পড়ছে এবং সেটা হচ্ছে ১৯৫২ সাল থেকে যে ফর্মে রাজ্যপালের ভাষণ লেখা হয় তার থেকে অবস্থার কোন পরিবর্তন হয় নি, সেই একই ফর্ম আছে। আমি আশা করেছিলাম এক বছর আগে যে অবস্থা ছিল এবং আজকে সেক্ষেত্রে যে নূতন পরিবর্তন এসেছে সেদিক থেকে অন্তত কিছুটা লেখা থাকবে। কিন্তু দেখছি পুরাণ দিনের মত সেই একই লেখা রয়েছে। ১৯৫২ সালে যখন রাজ্যপালের ভাষণ উল্টে দেখতাম, তখন দেখতাম সেখানে লেখা রয়েছে যে ওয়েস্ট বেঙ্গল অত্যন্ত সমস্যাসঙ্কুল প্রদেশ। প্রতি বছর এটা যেমন লেখা হয় এ বছরেও সেইভাবে লেখা হয়েছে। আমরা লক্ষ্য করছি যে, সমস্যাসঙ্কুল এটা শুরু হয়েছে ১৯৫২ সাল থেকে। একটা জিনিস দেখলাম সমস্ত সমস্যার মধ্যে দি মোস্ট সিরিয়াস প্রবলেম হল বেকারী। আমার প্রশ্ন হচ্ছে এই যে, ভয়াবহ বেকারসমস্যার সমাধানের পথ কি? সমাধানের পথ সম্বন্ধে সাধারণভাবে বলা হয়েছে কিছু সরকারী কাজ দিয়েছি কিছু শিক্ষার কাজ দিয়েছি, কিছু বন্ধ কলকারখানা খুলেছি। কিন্তু আজকে এই বেকারসমস্যার সমাধান কোন পথে সেকথা কিন্তু এর মধ্যে নেই। আমি মনে করি এর সমাধানের পথ হতে পারে ব্যাপকভাবে শিল্পায়ন এবং র্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম। কিন্তু এই যে মৌলিক ভূমিসংস্কার এবং ইন্ডাস্ট্রিয়ালাইজেসন তার কোন নির্দেশ এর মধ্যে নেই। আমি একটা পুরাণ কথা বলতে চাই। কিছুদিন আগে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় একটি সভায় বলেছিলেন, আবার প্রতিক্রিয়াশীল শক্তি জোট বেঁধেছে ভারতবর্ষের কয়েকটি বিশেষ বিশেষ প্রদেশের কথা তিনি বলেছিলেন। আমরা দেখছি প্রদেশে প্রদেশে গন্ডগোল

লেগেছে এবং সেখানে আদি কংগ্রেসের সঙ্গে জনসঙ্ঘ, স্বতন্ত্র পার্টি জোট বেঁধেছে এবং যারা হঠকারী বামপন্থী তারাও সেখানে গিয়ে হাত মিলিয়েছে। মুখ্যমন্ত্রী একটা কথা ঠিকই বলেছেন, একটু হুঁশিয়ার থাকা দরকার। পূর্বেকার গ্রান্ড অ্যালায়েন্সের কথা ভুলে যাবেন না। আমি প্রদীপবাবুর কাছে আশা করেছিলাম, পি সি সেনের সমালোচনার পর তিনি সেকথার উল্লেখ করবেন। বীজু পট্টনায়ক উড়িষ্যাতে যে কথা বলেছেন, আজকে পি সি সেনের মুখে সেই কথাই শুনছি। গ্রান্ড অ্যালায়েন্স নূতন করে দেখা দিয়েছে। গতবার কি হয়েছিল সেটা আমাদের একটু স্মরণ করা দরকার। গতবারের নির্বাচনে ওই গ্রান্ড অ্যালায়েন্স-এর বিরুদ্ধে যদি আমাদের দেশের বামপন্থী শক্তি ঐক্যবদ্ধ না হত, তা হলে কেন্দ্রে আমেরিকার পা-ধরা সরকার হত, গণতান্ত্রিক বাংলাদেশ সৃষ্টি না হয়ে সেখানে একটা ফ্যাসিস্ট সরকার তৈরি হত, ভারতবর্ষ হত আমেরিকার লীলাক্ষেত্র এবং ভিয়েৎনামে আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেখানে অন্য রকম অবস্থা হত। একথাগুলি আমাদের ভুলে গেলে চলবে না। আজকে আমাদের এই গ্রান্ড অ্যালায়েন্স সম্বন্ধে সাবধান হওয়া দরকার। ভারতবর্ষে দক্ষিণপন্থীরা দুর্বল নয়, কখন তারা মাথা চাড়া দিয়ে উঠবে সেকথা বলা যায় না। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে তার কোন উল্লেখ নেই। তাঁর বলা উচিত ছিল, কোথায় আমরা দাঁড়িয়েছি, কেন গ্রান্ড অ্যালায়েন্স মাথা তুলে দাঁড়িয়েছে? আজকে দেখছি বীজু পট্টনায়কের সঙ্গে হাত মিলিয়েছে প্রমোদ দাশগুপ্ত। আজকে দেখছি গুজরাট, মধ্যপ্রদেশ, উত্তরপ্রদেশ [illegible] জোট [illegible]। ভারতবর্ষের মধ্যে কেন তারা এই সুযোগ পাচ্ছে। তারা সুযোগ পাচ্ছে দারিদ্র্যের। আপনারা ইতিহাস ভুলে যাবেন না। প্রথম বিশ্বযুদ্ধের পর জার্মানীর ইতিহাস যাঁরা জানেন তাঁরা জানেন জার্মান যুবকরা পাগল হয়ে উঠেছে, তখন তাদের দারিদ্র্যমোচনের নামে হিটলার বেরিয়ে এল এবং আর্মিতে হাজার হাজার লোক নেওয়া হল। কিন্তু যারা ফ্যাসিস্ট তারা ইন্ডাস্ট্রিয়ালাইজেসনের ভেতর দিয়ে সমাধান করতে পারল না।

[4-35—4-45 p.m.]

কিন্তু সমাধানের পথ কোথায়? তখন তাদের জিগির তুলতে হল কম্যুনালিজমে ইহুদীদের সম্পর্কে। তাই আমরা দেখি ইহুদী ভার্সেস আদারের সৃষ্টি হল। ইতিহাসের ছাত্ররা এখানে আছেন, যুবক বন্ধুরা এখানে আছেন, ভাল ছেলেরা এখানে আছেন, শুধু সেন্টিমেন্টালভাবে চললে হবে না, অমুক যখন বলেছেন তখন সেটাকে মেনে নিতে হবে, এটা ঠিক নয়। আজকে সমালোচনা উঠেছে সমালোচনার জন্যই। সমালোচনা হওয়া উচিত কনস্ট্রাকটিভ সমালোচনা। সমালোচনার ভিতর দিয়ে আজকে এগিয়ে যাওয়া দরকার। আজকে সুযোগটা তারা পেয়েছে গ্রান্ড আলায়েন্সের, দারিদ্র্যের সুযোগ পেয়েছে। আজকে কয়েকটা জিনিস আমি এখানে রাখতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে, যেমন ধরুন প্রচুর বেকার সেখানে রয়েছে। অল্প-স্বল্প চাকুরি আপনারা দিচ্ছেন। কানাইবাবু একটু আগে যা বললেন তা হচ্ছে কাউকে কোন আক্রমণ করা নয়, স্কুলের চাকরি কিছু দিচ্ছেন দলগতভাবে তা অস্বীকার করার কিছুই নেই। আমি মেদিনীপুরে থাকি। আমি জেলা কমিটিতে আছি। একই দলের দুটো দল হয়ে গেল। তারা সমস্ত দৌড়ে এল, বলছে, মহাশয়, ওরা ঘুষ নিয়েছে, আমাদের দিচ্ছে না। এ নিয়ে খাওয়াখায়ি হল, মাঝখান থেকে যারা একটা ভাঙ্গন সৃষ্টি করতে চায় তখন তারা বলল, এদের দ্বারা কিছু হবে না সব হটিয়ে দাও। তারপর একটা উৎসাহ জাগালো যে, হাঁ, হটিয়ে তো দিই, তারপরে অন্য কাজ। সেই জন্যই বলছি হুঁশিয়ার হওয়া দরকার। একদিকে অতি বামপন্থী হঠকারীরা আর একদিকে দক্ষিণপন্থী তারা এইখানে একটা মিলনের জায়গা পাচ্ছে। আজকে দারিদ্র্যের সুযোগ তারা পেয়েছে। এবং সমাধানের পথ যেটা নেওয়া হয়েছে তা হচ্ছে সামান্য স্কুলের চাকরি দুটো লিফট ইরিগেশন ইত্যাদিতে কিছু লোক নেওয়া হয়েছে। হয় সেখানে নাইট গার্ড আছে এবং কিছু টেকনিসিয়ান আছে। আমি এখানে সমস্ত দায়িত্ব নিয়ে বলছি জনৈক পাওয়ারফুল এম এল এ তিনি কিছু কাগজপত্র নিয়ে বাঁকুড়ায় গিয়েছিলেন। সেখানকার জনৈক একজিকিউটিভ ইঞ্জিনীয়ার তিনি ঐ চাকরি দেন। প্রত্যেকটি নাম নিয়ে তার কাছে দেওয়া হয়েছে এবং কতগুলি চাকরি দেওয়া হয়েছে। আমি একজন ছেলেকে জানি সে

চাকুরি পেয়েছে। কিন্তু গিয়ে দেখলো কোন লিফ্‌ট ইরিগেশনই নাই। কোন যন্ত্রপাতি নাই। এই সমস্ত জিনিস সেখানে হচ্ছে। আজকে যেখানে কোলটা-কে আমরা ন্যাশনালাইজ করলাম, এটা কতবড় একটা অগ্রগতি, কিন্তু সারাধণ মানুষ তা দেখে না। তারা দেখে যে, কতকগুলি চাকুরি দিয়ে কি রকম করাপসন চলেছে, আর তারই সুযোগ ওরা নিচ্ছে। আজকে যেখানে ব্যাপকভাবে ইন্ডাস্ট্রি করা দরকার সেখানে বাধা হচ্ছে কোথায়? আমি আপনার মাধ্যমে কতকগুলি ঘটনা তুলে ধরছি, কিছুদিন আগের ঘটনা। ভারতবর্ষ থেকে হাইড অ্যান্ড স্কীন অনেক দেশ বিদেশে যায়। ভারতবর্ষের মধ্যে যতগুলি কেন্দ্র আছে তার মধ্যে পশ্চিমবঙ্গ একটি বড় কেন্দ্র, চামড়া এখান থেকে পাঠানো হয়। নানা জায়গা থেকে প্রচুর চামড়া এখানে আসে, বাংলাদেশ থেকে এখানে আসে। সেন্ট্রাল গভর্নমেন্ট বললেন যে, কাঁচা চামড়া যেটা বিদেশে যাচ্ছে, এই চামড়া যদি ট্যান্ড করে যদি বিদেশে পাঠানো যায়, এই চামড়া থেকে যদি কিছু মালপত্র তৈরি করে বিদেশে পাঠানো যায় তা হলে আমাদের দেশে অনেক কলকারখানা হতে পারে, ট্যানিং-এর করখানা হতে পারে এবং আমাদের দেশের ছেলেরা অনেক কাজ পাবে। এই-ভাবে যদি ট্যান্ড করে পাঠানো হয়, তা হলে ১০ পার্সেন্ট লেভি হবে। আর কি বললেন, না, সরকারের মারফত এটা করতে হবে, কেননা যত চামড়া ভারতবর্ষের বাইরে যাবে এবং কত চামড়া ভারতবর্ষের নিজের কাজে লাগবে সেটার হিসাবনিকাশ রাখতে গেলে এটা সরকারের মারফতে করা দরকার। ফল হল কি? এখানে বিশেষ করে কাগজের বন্ধুরা আছেন তারা জানেন ফল হল ঐ যে কাউন্সিল আছে যেখানে যারা চামড়া পাঠায় তার মালিকরা আছে আর সরকারের কিছু লোক আছে, একটা এক্‌জিকিউটিভ কমিটি আছে, এক্‌জিকিউটিভ কমিটিতে সরকারের আছে বেশী লোক আর চামড়াওয়ালারা আছে কম। এবং এই কাউন্সিলে চামড়া-ওয়ালারা বেশী আর এক্‌জিকিউটিভরা কম। অবস্থা দাঁড়াল কি? চামড়া যদি ট্যান্ড করতে হয়, তা হলে আবার সেখানে টেন পার্সেন্ট লেভি করবে তাতে এখন যে লাভ হয় সেই পরিমাণ লাভ হবে না, নূতন করে টাকা ঢালতে হবে। সুতরাং কিসের দরকার। কাঁচা চামড়া পাঠাচ্ছে। প্রফিট হচ্ছে, যে কোন রকমে বিগ প্রফিট হয় সেইটা দেখা দরকার দেশে নূতন কারখানা চালু হোক না হোক তাতে কি এসে যায়? তাদের চাই মুনাফা। সেখানে তারা স্ট্রাইকের ভয় দেখিয়ে বললেন এই সমস্ত বন্ধ করে দেওয়া হবে, আর তাইতে সেই ক্যাপিটালিস্টদের ভয়ে গভর্নমেন্ট সারেন্ডার করলেন, সেন্ট্রাল গভর্নমেন্ট সারেন্ডার করলেন। সেখানে কর্পোরেশন করে দিয়েছেন তার ভিতরে সরকারের লোক থাকবে আর যারা চালান তাদের লোক থাকবে আমি জিজ্ঞাসা করছি, কেন সরকারকে সেখানে বেন্ট ডাউন করতে হল। কেননা সেখানে নূতন করে যদি ট্যানিং কারখানা তৈরি হত, সেখানে লোক কাজ পেত। কাজেই আপনারা কার কাছে সারেন্ডার করলেন? এই যদি করেন, তা হলে কি করে সমস্যার সমাধান করবেন কি করে মানুষ চাকরি পাবে, কি করে দারিদ্র্য কমবে? একটা পথ তো থাকা দরকার। শুধু বক্তৃতা করলেই তো হবে না। উদ্দেশ্য শুভ থাকতে মতলব ভাল থাকতে পারে, কিন্তু কদিন থাকবে। অথচ অন্যান্য জায়গায় সমালোচনা করেন। আজকে যুবকরা কেন এস্ট্রে যাচ্ছে তার কারণ হল লেখাপড়া শিখছে আর নাই শিখুক, বেকার মানুষ, হাজার হাজার বেকার মানুষ তারা কোন কিছু মানে না মানতে চায় না, যখন যে পথে রাস্তা পায় সেখানেই গিয়ে হাজির হবে বিচ্ছিন্নতাবাদী-শান ডিভিশনের পথে যাবে। গ্রান্ড অ্যালায়েন্সকে বড় করে তুলতে চাই। আমরা ভারতবর্ষের প্রগতি চাই, উন্নতি চাই। কিন্তু কোথায় গিয়ে হাজির হচ্ছেন? তাই তারা ভাবছে, এদের দ্বারা কিছু হবে না, এদের সরিয়ে দেওয়া হোক, তারপর দেখা যাবে কিছু হয় কিনা। তাই বলি আপনারা নিজেরাও খবর নেবেন কি অবস্থা কেবল ডিপার্টমেন্টাল আই বি-এর উপর নির্ভর করে থাকবেন না। আমাদের একটা অভিজ্ঞতা থাকা দরকার, সেটাই আমি আপনার সামনে তুলে ধরছি। গ্রান্ড অ্যালায়েন্সকে এত ছোট করে দেখবেন না। সাময়িকভাবে কি ক্ষতি হয়েছে অনৈতিক প্রবণতা হচ্ছে যেখানে জায়গা পাচ্ছে সেখানেই যাচ্ছে, দেশের মাটিকে ভুলে গেলে চলবে না। আমাদের নেতাদের একথা বারবার বলতে চাই এই যে সি আই এ এজেন্ট, এত শক্তিমান এটা মিথ্যা নয়। সর্বত্রই আজ এই সি আই এ এজেন্টরা খেলা করতে আসে নি, তারা ভবিষ্যতে ঘাঁটি তৈরি করবে। তাদের যে বন্ধু পুঁজিপতি একচেটিয়া সামন্ততান্ত্রিক শক্তি, সেই শক্তিকে আঘাত দিতে হবে। এই শক্তি যাতে বাড়তে না পারে সেটা দেখতে হবে।

সেখানে কমিউনিস্ট পার্টি অ্যালায়েন্স বারেবারে একটা কথা বলে র‍্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম
গভর্নমেন্টের একান্ত বক্তব্য। গভর্নরের ভাষণে সে নির্দেশ কোথায়? সেখানে ইন্ডাস্ট্রিয়ালাই-
জেশনের দিক থেকে কোন নির্দেশ আছে কি? একটা একটা করে জিনিস ধরুন। আমি
আপনার সামনে চামড়ার কথা তুলে ধরলাম। কিছুদিন আগে অশোক সেন, খবরের কাগজে
বলেছেন, ওয়াগনের চাহিদা [illegible]। [illegible] আমাদের দেশের কিছু কিছু
কারখানার মালিক আছে, বড় বড় কারখানার মালিক যাদের গায়ে আপনারা হাত দেবেন না।
ব্রেথওয়েট জেসপ করে। ওয়াগনের আজকে অবস্থা কি? বিদেশ থেকে ওয়াগনের এত অর্ডার
পেয়েছিলেন, পোল্যান্ড থেকে ১০ হাজার, যুগোশ্লাভিয়া থেকে ৩ হাজার, সোভিয়েট
রাশিয়া থেকে ৫০ হাজার, যেটা নাকচ করে দেওয়া হয়েছে। কেন? দর বেশী, দরে মেলে না।
কারা সেই দর বেশী বললো? ব্রেথওয়েট- এই সমস্ত কারখানার মালিকরা।

আপনাদের সামনে একটি হিসেব দেই, কি [illegible] তারা চায়। আপনি জানেন যে রিজার্ভ
ব্যাংক থেকে বিভিন্ন কারখানাতে একটা কাগজ পাঠিয়ে দেওয়া হয়, ঘর কাটা কাটা। [illegible]
থেকে তোমার ইনকাম কী হলো? প্রোডাকসন কত হল? কত প্রফিট হল, [illegible]
[illegible] বছর রিজার্ভ ব্যাংকের কাছে প্রায় ১,৫০০ কারখানা হিসেব পাঠিয়েছিল,
[illegible] প্রফিট হয়। ১৯৭২-এ ৪০ পার্সেন্ট প্রফিট হয়। বিদেশ থেকে
[illegible] নতুন নতুন কারখানা [illegible]
ওয়াগনের অর্ডার পেলাম তা দিতে পারলাম না কেন? [illegible] শ্রমিক ছেলে সেখানে কাজ করতে পারতো।
[illegible] লক্ষ লক্ষ আমাদের বেকার শ্রমিক ছেলে সেখানে কাজ করতে পারতো।
এই অবস্থায় দাঁড়িয়ে যদি কারখানার মালিকরা বলে ৪০ পার্সেন্ট প্রফিট না পেলে তাদের লোক-
সান হয় তা হলে নতুন নতুন কারখানা হবে কি করে? আমরা প্ল্যান করবো অফিসে বসে।
[illegible] নিয়ে প্ল্যান করা হচ্ছে কলকারখানা, সেটা হল অন্য লোকের হাতে। একচেটিয়া পুঁজির
হাতে। এই একচেটিয়া পুঁজির [illegible] বেশী প্রফিট [illegible]। চামড়ার ক্ষেত্রে দেখালেন ওয়াগন
[illegible] ক্ষেত্রে দেখালেন। এই রকম আরো উদাহরণ আছে।

[illegible] একটা কথা বলি, এই যে কয়লা শিল্প আজকে জাতীয়করণ করা হল এটা ভাল হয়েছে,
অভিনন্দনযোগ্য। আমাদের দেশবাসী সকল গণতান্ত্রিক মানুষ এই ব্যাপারে সরকারকে অভি-
নন্দন জানিয়েছেন। কিন্তু তার পরের ধাপটা কি? এই কয়লা শিল্প জাতীয়করণ করবার
[illegible] কয়লাখনির মালিকরা বলেছিলেন আমাদের যদি [illegible] কোটি টাকা দেওয়া যায় [illegible]
কয়লা থেকে অনেক কিছু বাই-প্রোডাক্টস্ তৈরি করতে পারি, কোলটার, ন্যাপথালিন ইত্যাদি
[illegible] অনেক কিছু। আমরা গভর্নরের স্পীচের মধ্যে দেখছি এইসব বাই-প্রোডাক্টস [illegible]
আমরা তৈরি করতে না পারি, তা হলে এই কয়লাখনি জাতীয়করণের দ্বারা আমাদের কি লাভ
হবে। ধনিকদের হাতে থেকে কয়লাখনি নিলাম সেখানে তারা যে প্রফিট করছিল, আমরা কি
তাই করবো বলে নিলাম? এই মুনাফা নিয়ে আরো নতুন নতুন কারখানা আমরা করছি কি?
[illegible] কারখানা আরো করছি কি? আরো নতুন কারখানা জন্ম নিচ্ছে কি? সেখানে
[illegible] এসে কাজ পাচ্ছে কি? যদি সেই ব্যবস্থা হয় তা হলে তো বেকার সমস্যার সমাধান
তো খানিকটা হতে পারে। তাতে দারিদ্র্য কমানো যাবে। তা যদি হয় আমাদের দক্ষিণপন্থী
প্রতিক্রিয়াশীল শক্তি তার বিরুদ্ধে ঘোঁট পাকাবে। সে সুযোগ যেন তারা পায় না। দারিদ্র্যের
সুযোগ নিয়ে তারা ঘোঁট পাকায়। এক বন্ধু দুঃখ করেছিলেন, আমাদের ছোট ছোট কারখানা
[illegible] ইন্ডাস্ট্রি-র মন্ত্রিমহাশয় বলেছিলেন সুতার দাম বেড়ে গেল, তাঁতীদের সুতো দেওয়া
যাচ্ছে না। সংকট দেখা দিয়েছে। তুলার দাম তো কমে গেল ২৭ পার্সেন্ট। যে চাষীরা [illegible]
চাষ করে তুলার দাম কমে যাবার ফলে তারা মার খেল। একদিকে তুলার দাম কমে গেল,
অন্যদিকে সুতার দাম বেড়ে গেল। পুঁজিপতিরা কম দামে তুলা কিনে চড়া দামে
[illegible] বিক্রি করলো। এই খেলা [illegible] চলছে। তাঁতীরা মারা পড়ছে। [illegible]
ওদের গায়ে হাত দিতে লাগছে। কোথায় লাগছে? তার সমাধানের পথ
[illegible] একদিকে [illegible] যাবে। সেকথা ভাববার দরকার আছে। এ জিনিস
চলতে দেওয়া যায় না। তা হলে দেশের দারিদ্র্য দূর হবে কেমনে? কতকগুলি চাকরিবাকরি
দিয়ে [illegible] সমস্যার সমাধান করা যাবে না। সরকারী অফিসে ও স্কুলে কিছু চাকরি, কিছু

কারখানাও খোলা হচ্ছে। সেদিক থেকে বেকারদের কিছু উপকার হলেও সামগ্রিকভাবে দারিদ্র্য এসে দাঁড়িয়েছে কোন জায়গায়? একটা কথা বলা হয়েছে, যেকথা প্রফুল্লবাবুও বললেন, আমি প্রফুল্লবাবুর মত বলছি না।

আজকে ৫৫ কোটি মানুষের মধ্যে প্রায় ২২ কোটির আয় হল ২০ টাকার কম এবং সেখানে একটা প্রশ্ন উঠেছে, পশ্চিমবাংলার ক্ষেত্রে তার চেয়েও কম। দারিদ্র্য কোন সীমায় পৌঁছেছে? তার সুযোগ নিয়ে প্রফুল্লবাবুরা লেগে গেলেন, মানুষ খেপাতে লাগলেন, প্রাদেশিকতার টোপও ফেললেন, তার সঙ্গে বন্ধু জুটলো জনসংঘ, স্বতন্ত্র এমন কি প্রমোদবাবু পর্যন্ত—তা হলে অবাক হওয়ার কিছু নেই। রাস্তা তো আপনারাই দিচ্ছেন, সোজা রাস্তা খুলে দিচ্ছেন। শুধু বক্তৃতা দিয়ে কোন কাজ হবে না, পলিসিটা কি? কংগ্রেসের মধ্যে ভাগ হল কেন? আজকে যারা এসেছেন কংগ্রেসে, যাঁদের সঙ্গে আমরা হাত মিলিয়েছি, তাদের জনসাধারণ জানে নব কংগ্রেস বলে। কেন তারা ছেড়ে এলেন? তার কারণ, রাজন্য ভাতা বিলোপ করতে রাজী ছিল না, ব্যাংক জাতীয়করণে রাজী ছিল না, ভূমিসংস্কারে রাজী ছিল না, আমেরিকার বিরুদ্ধে দাঁড়াতে চান নি। তাদের বিরুদ্ধে আপনারা দাঁড়িয়েছিলেন, আমরা হাত মিলিয়েছিলাম, গ্রান্ড অ্যালায়েন্স হয়ে গেল। আপনারা দোদুল্যমান ছিলেন, এক পা এগোচ্ছিলেন আর এক পা পিছোচ্ছিলেন। সেই সুযোগ নিচ্ছে। রাজ্যপালের বক্তব্যের মধ্যে আছে সমস্যাসংকুল দেশ সেই সমস্যার মধ্যে বৃহত্তর বেকার সমস্যা। কিভাবে তার বিরুদ্ধে লড়াই হবে? আজকে ল্যান্ড রিফর্মস করতে হবে, আজকে কো-অপারেটিভের মারফত কৃষক ঐক্য গড়ে তুলতে হবে এবং কলকারখানা নিতে হবে। একচেটিয়া পুঁজির প্রতি মায়া মমতা চলবে না। আপনাদের ভিতরে লোক আছে যারা আমাদের এই কাজে বাধার সৃষ্টি করছে। সাহসের সঙ্গে দাঁড়ান। সে না করে গ্রান্ড অ্যালায়েন্স এই করলো ওই করলো বললে হবে না। গ্রান্ড অ্যালায়েন্সকে পুলিস দিয়ে ঠেকানো যাবে না। এই কথা বলে আমি অন্তত আশা করব, কিছু অ্যামেন্ডমেন্ট অন্তত নেবেন। একটা উদাহরণ অন্তত বাংলাদেশের মানুষের সামনে রাখুন। আমরা লড়াই করতে চাই সাধারণ মানুষের স্বার্থে। এই যদি করতে পারেন, তা হলে চার দিনের আলাচনার ফল ফলবে। তা না হলে এটা ধারাবাহিকতাতেই থেকে যাবে। আর কাঁদুনী গেয়ে যেতে হবে যে সমস্যাসংকুল প্রদেশ এবং দারিদ্র্যই সমস্যা।

[4-45—5-05 p.m.]

**শ্রীনাসিরুদ্দিন খাঁঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে মহামান্য রাজ্যপালের ভাষণের উপর আমার বক্তব্য রাখতে উঠে সর্ব প্রথমেই আমি কৃষির উপর বক্তব্য রাখবো। মহামান্য রাজ্যপাল বলেছেন যে, আমাদের কৃষির প্রভূত উন্নতি সাধন হয়েছে এবং শ্রমিকদের গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়েছে এটার উপর তিনি বারে বারে বলেছেন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজ এমন একটা সর্বনাশ অন্ততঃ পক্ষে চাষের ক্ষেত্রে করেছেন সেটা আমি আপনার মাধ্যমে হাউসের সামনে রাখবো। আমরা প্রায় সকলেই গ্রামবাংলা থেকে এসেছি, সেই জন্য আমি বিশেষভাবে এই কৃষির উপরই বলব। আমি কৃষিভিত্তিক মানুষ এবং কৃষি সম্বন্ধে আমার ব্যক্তিগত একটা ছোট্ট ধ্যান-ধারণা আছে। মাঝখানে সরকার একটা স্টেটমেন্ট দিয়েছিলেন যে, বিশেষ করে পাটের কলকারখানায় দু' মাসের অতিরিক্ত পাট মজুত রাখতে পারবে না। সরকার এই দাদ ভাল করতে গিয়ে কুষ্ঠ ব্যাধি ডেকে আনলেন। ছোট ছোট মিলমালিক যাদের টাটা বিড়লার মত টাকা নাই তাদের ক্ষেত্রে অবস্থাটা একবার ভাবুন। তারা সরকারকে বলেছিলেন যে, আমাদের মাল মজুত করা সম্ভবপর হচ্ছে না। যারা বড় ক্যাপিটালিস্ট তারা মাল মজুত করে এবং তারাই চড়া দামে মাল কিনছে। আমাদের সরকার হুকুম জারী করলেন যে দুই মাসের অতিরিক্ত পাট স্টক করতে পারবে না। এর ফলে হল কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় দু' মাস আগে যে পাটের দর ৯০ টাকা ছিল এখন তা নেমে এসে ৬০ টাকায় দাঁড়িয়েছে এবং গ্রামাঞ্চলের চাষীদের পাটই হচ্ছে একমাত্র অর্থকরী ফসল সেই পাটের দাম তো নাই, উপরন্তু খরিদ্দারও নাই। এটা কি ধরনের পলিসি? সরকার শুধু মিল মালিকদের দিকেই তাকাচ্ছেন, অথচ চাষীদের দিকে তাকাচ্ছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমরা বিশেষ করে সবসময়

চাষী নিয়েই রাজনীতি চালাই। আমাদের শ্রদ্ধেয় কৃষিমন্ত্রী এখানে উপস্থিত আছেন। তাঁকে আমি অনুরোধ করবো যে, ট্রাম, বাস এবং অন্যান্য শিল্পে যেমন সরকার ভরতুকি দেন তেমনি চাষের ক্ষেত্রেও যেন অনুরূপ ভরতুকির ব্যবস্থা করেন। চাষের ক্ষেত্রে কিন্তু এখন এই নীতি গ্রহণ করা হয় নি। ইতিপূর্বে সাবসিডি কিছু কিছু দেওয়া হত। চাষীদের কাছ থেকে যে দরে লেভি ধান ক্রয় করা হয়, মার্কেটে তার যে দর চলে তার চেয়েও কম দরে সরকার লেভি ধান ক্রয় করে। কিন্তু সেখানে যদি বাজার অনুপাতে কিছু বেশী দাম দিয়ে ভরতুকিস্বরূপ চাষীর কাছ থেকে ধান কেনা যেত, তা হ'লে আজকে পুঁজিপতিরা এই ধান-চালের নতুন বাজার সৃষ্টি করার জন্য সব সময় যে ফন্দি আঁটছে সেটা করা তাদের পক্ষে সম্ভবপর হত না। তারপর স্যার, ভরতুকি আমাদের অনেক বিষয়ই দিতে হচ্ছে। যেমন ট্রাম, বাসে লোকসান হচ্ছে সেখানে ভরতুকি দিতে হচ্ছে, কিন্তু চাষের ব্যাপারে চাষীদের যে ছোট ছোট ডিজেল মেশিন দেওয়া হত সেই মেশিনের শেষ কিস্তিতে সরকার সাবসিডি দিতেন তা তুলে দেওয়া হয়েছে। তা ছাড়া সারের ব্যাপারেও কিছু কিছু সাবসিডি ছিল, কিন্তু ন্যায্যমূল্য দেওয়া সত্ত্বেও আজকে চাষীরা বাজার থেকে সার পাচ্ছে না। সার কিনতে হচ্ছে ডবলেরও বেশী দামে। অবশ্য আমাদের মন্ত্রি-মহাশয় স্বীকার করেছেন যে, সারের সবটাই চাষীদের হাতে গিয়েছে। চাষ ছাড়া সার অন্য কাজে লাগে না কাজেই চাষীরা পেয়েছে সেটা আমরা জানি, কিন্তু এই সারের ব্যাপারে আমরা দেখেছি, আমি নিজে চাষী, সে হিসাবে জানি, ঐ ইউরিয়া সার এক টাকার জায়গায় যখনই দু' টাকা দর দেওয়া গিয়েছে তখনই সংগে সংগে মাল পৌঁছে গিয়েছে। এই যে কৃত্রিম বাজারের সৃষ্টি হচ্ছে তার বিরুদ্ধে সরকারী তৎপরতার অভাব আমরা লক্ষ্য করেছি। সত্যি কথা বলতে কি, সরকার হয়ত ভেবেছিলেন অভাব এতটা দেখা দেবে না। চাষের ব্যাপারে আরো একটা কথা বলি এই যে প্রাকৃতিক দুর্যোগ দেখা দিয়েছিল সেটা চাষীদের পক্ষে আশীর্বাদস্বরূপ। এর ফলে সেন্ট্রালের কিছু কিছু টাকা আমরা পেয়েছি, যেটা পেতে আমাদের অনেকদিন অপেক্ষা করতে হত। আমাদের মুর্শিদাবাদ জেলার কিছু কিছু জায়গায় চাষীরা লিফ্ট ইরিগেশান ইঞ্জিন পেয়েছে। কিন্তু শুধু পানি সেচ করেই চাষ করা সম্ভবপর নয়, একথাটা অন্ততপক্ষে চিন্তা করা উচিত ছিল। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, "পশ্চিমবঙ্গ বর্তমানে এমন একটি স্থায়িত্ব ও প্রগতির প্রজ্জ্বলন্ত প্রতীক যেখানে সকল রাজ্যের ও সকল সম্প্রদায়ের জনগণ শান্তি ও মৈত্রীতে বাস করেন।"

[5-05—5-15 p.m.]

তা হলে কি এই কথা প্রমাণিত হয় না যে বর্তমানে সকল রাজ্যের সকল সম্প্রদায়ের মানুষ সুখে শান্তিতে আছে? কিন্তু ইতিপূর্বে ছিল না, ইতিপূর্বে কোনও দিন ছিল না, রাজ্যপাল কিন্তু তাঁর ভাষণে স্বীকার করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সকলেই জানেন এবং আপনিও জানেন যে, শিক্ষকদের চাকরি দেওয়া হচ্ছে এবং এটা ৬ই জুলাই, ১৯৭১ সালের৭২১।বি।৭৮—১০।৭০-পি টি, এই ন্যম্বারে একটা আদেশ বেরিয়েছিল, তাতে বলা হয়েছিল যে, শিক্ষকরা স্কুল চালিয়ে যাচ্ছে—স্কুল নূতনভাবে স্টার্ট করে চালিয়ে যাচ্ছেন, তাদেরকে অগ্রাধিকার দেওয়া হবে। কি রকমভাবে দেওয়া হবে? ৪০টি ছাত্রের উপর একটা করে শিক্ষক দেওয়া হবে। বর্তমানে দেখা যাচ্ছে—মাননীয় সদস্য প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যেকথা বলেছেন—এক নং এবং দু' নং-কে বাদ দিয়ে নিজস্ব রাজনৈতিক দলের অসন্তুষ্টির জন্য তাদের দলের লোকদের ঢোকানো হচ্ছে, যারা স্কুল চালিয়ে আসছিল সেই আইনটাকে পর্যন্ত বদল করে দিয়ে নিজেদের লোককে সেখানে ঢোকানো হচ্ছে এটা কি গণতন্ত্রে চলে নাকি? অবশ্য একথা ঠিক যে, আপনাদের একটু লাগবে এইসব কথা এখানে বললে কারণ আপনারা এই কাগজগুলো করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই 'দরাজ হাত'-এর বিষয়টা একটু দেখুন —২২নং অনুচ্ছেদে রাজ্যপাল মহাশয় বলেছেন যে, দরাজ হাতে খয়রাতি সাহায্য দেওয়া হয় এবং কর্মসংস্থানের উদ্দেশ্যে টেস্ট রিলিফের কাজ ব্যাপকভাবে নেওয়া হয় দরাজ হাতে এটা যেন মনে হচ্ছে ব্যক্তিগত সম্পত্তির জিনিস, পৈতৃক সম্পত্তির জিনিস উনি দরাজ হাতে দান করছেন। সরকার দরাজ হাতে দান করছেন। দরাজ হাতে কথাটা কি করে এলো? মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল ২৮নং অনুচ্ছেদে বলেছেন যে,

গ্রামীণ অর্থনীতির সার্বিক উন্নয়নের জন্য এই সরকার প্রচেষ্টা করছেন। এই যে প্রচেষ্টা, এই প্রচেষ্টাকে আমি অন্তর থেকে স্বাগত জানাই। কিন্তু মানুষ হয়তো ১০ বিঘা জমিতে গম বসালো, তাতে তার খরচ হল, কিন্তু সার তাকে সময় মত দেওয়া হল না, সারের অভাবে সব নষ্ট হয়ে গেল। এইভাবে তাদের আপনারা সর্বনাশের পথে ঠেলে দেবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও আজকে আমি বিরোধী পক্ষের ভূমিকায় অবতীর্ণ, তথাপি আমি একটা কথা স্বীকার করবো, রাজনৈতিক কারণেই হোক বা যে কোন কারণেই হোক আজকে দেশে কিছুটা শান্তি ফিরে এসেছে। ইতিপূর্বে ১৯৬৭ সাল থেকে দেখা গেছে যে, রাস্তাঘাটে চলাফেরা করা নিরাপদ ছিল না এই জিনিস ১৯৬৯ সালেও দেখা গেছে। ট্রেনে করে যাচ্ছি, হঠাৎ একটা পাথর কুঁচি এসে পড়লো ফার্স্ট ক্লাস কামরা—এতবড় পাথর কুঁচি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়। সেই অনুপাতে আজকে স্বীকার করতে হবে যে, দেশে শান্তি এসেছে। কিন্তু যেভাবে এরা প্রচার চালাচ্ছেন, সেই অনুপাতে কিন্তু শান্তি ফিরে আসে নি। সত্যই যদি না এসে থাকে, তা হলে দেশে প্রচার যন্ত্র চালিয়ে মানুষকে বিভ্রান্ত করা ঠিক হবে না। ত্রুটি যেটা আছে, সেটা সরকারের স্বীকার করা উচিত এবং তার প্রতিকারের ব্যবস্থা করা উচিত। আমি নিশ্চয়ই স্বীকার করবো যে, শান্তি ফিরে এসেছে, কিন্তু একথা স্বীকার করবো না যে, সমস্ত পুলিসকে যেভাবে ঢালাওভাগাছি করা হয়েছে রাজ্যপালের ভাষণের একটা অনুচ্ছেদে তাতে সেই পুরাণো চেহারায় পুলিস আবার ফিরে আসছে। পুলিসের বিপুল কর্ম দক্ষতায় এবং সাধারণের প্রচেষ্টায় এই শান্তি ফিরিয়ে আনা সম্ভবপর হয়েছে, কিন্তু আমি বললে পুলিসকে যেভাবে যুক্তফ্রন্ট সরকারের আমলে নিষ্ক্রিয় করে ফেলা হয়েছিল, সেই নিষ্ক্রিয়তা থেকে নিশ্চয়ই তাদের আবার সক্রিয় করে তুলতে হবে। কিন্তু এমন কাজ নিশ্চয়ই করা উচিত নয় যে পুলিস দিয়ে কি করানো হচ্ছে? যাদের সঙ্গে বনিবনা হচ্ছে না তাদের জন্য মিসার গ্রাউন্ড তৈরি করা হচ্ছে। কিভাবে এটা হচ্ছে সেই বিষয় মাননীয় সদস্যগণকে সঠিক তথ্য দেবো। এটা যদি আপনারা নিশ্চয়ই অনুভব করেন, তা হলে দেশের মঙ্গল হবে, অমঙ্গল হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি একটা ঘটনা আপনার মাধ্যমে এই হাউসের সামনে তুলে ধরছি। কোন সদস্য তাঁর নাম আমি করবো না যিনি ঘটনাচক্রে আমার সামনে বসে বসলেন—দুজন বিশিষ্ট এম এল এ নিজেদের মধ্যে বলছেন এই এস আই-কে যদি অমুক জায়গায় না বদলি করা যায় তা হলে ওখানকার ঐ এম এল এ-কে ঐ জায়গায় বসবাস করা চলবে না, এই কথা আমার সামনে বলেছেন। এই রকম ঘটনা কিন্তু অনেক জায়গাতেই হচ্ছে। পুলিসকে আবার যদি ঢিলে দেন এবং মর্যাদা করবে ভয়ঙ্কর, লাগাম শক্ত হাতে ধরুন। যদি লাগাম একদম ছেড়ে দেন, ওরা খেয়ালখুশী মত কাজ করে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পুলিসরা আবার সেই আমলাদের চরিত্র শুরু করেছে। এখন যদিও একটু ভয় করছে কিন্তু শুরু করেছে। ওরা দালালী করছে। এই সম্বন্ধে সরকারকে বিশেষভাবে অনুরোধ করছি যেন পুলিস ঢিলেকে তাল না করেন তা হলে দেশে আবার সর্বনাশ ডেকে আনা হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের হাউসের সদস্য সুকুমারবাবু মঙ্গলবার বললেন যে, রাজ্যপালের ভাষণের ৩৩ অনুচ্ছেদের চ্যালেঞ্জ করা হয় নি। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে, ১৯টি উপনগরীতে এবং ২০০ গ্রামে জলসেচ করা হয়েছে, কিন্ত চ্যালেঞ্জটা হচ্ছে এই ২০০ কথাটা এখানে থাকবে না, মাত্র ১৭টি বলতে পারেন। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয় শিক্ষা সম্বন্ধে সরকারের সমস্ত কথা ৩০ নম্বর অনুচ্ছেদে আছে কিন্ত এই কথাটা বললে হয়ত হাউস রই-রই করে উঠবে। আমি এর আগের বারও বলেছি ঐ আপনার মাদ্রাসার কথা। তবুও বলছি, যদিও এই শিক্ষার কথা সব শিক্ষার সঙ্গে ৩০ নম্বর অনুচ্ছেদে বলা আছে কিন্তু গত হাউসে আমি বলেছিলাম যে সব কংগ্রেস ছাত্র পরিষদ—তারা লিখিত ডেপুটেশান দিয়েছে আন্দোলন করল তারা অনেক দিন—স্ট্রাইক চললো মাদ্রাসাকে স্বয়ংসম্পূর্ণ বোর্ডে পরিণত করবার জন্য, কিন্ত সে সম্বন্ধে কোন উন্নত কথা রাজ্যপালের ভাষণে নাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি একটা কথা আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, আমাদের খাদ্যমন্ত্রী এই রাজ্যে রাজ্য ফুড কর্পোরেশন করবার জন্য সেন্টারের কাছে প্রায় ৭।৮ মাস ধরে অক্লান্ত চেষ্টা করছেন। এটা অত্যন্ত আনন্দের কথা, সুখের কথা। তাঁর যে দপ্তর সেই দপ্তরে তিনি অক্লান্ত পরিশ্রম করছেন এ

কথা আমি বিরোধী পক্ষে থাকলেও স্বীকার করবো। কিন্তু আজ পর্যন্ত তিনি কিছুই করে উঠতে পারলেন না—এই করে উঠতে না পারার কারণ পশ্চিমবঙ্গের উপর সেন্ট্রাল গভর্নমেন্টের বিমাতৃসুলভ আচরণ। যতই আমাদের রাজ্যের মন্ত্রিমহোদয়গণ বলুন না কেন যে পশ্চিমবঙ্গের উপর সেন্ট্রালের একটা সুনজর আছে, কিন্তু বাস্তব ক্ষেত্রে কোন সুনজরের পরিচয় দেখা যায় না। মাননীয় রাজ্যপাল বলেছেন যে, চালের দাম বেড়েছে, কিন্তু চালের চেয়ে গমের দাম আরও বেশী বেড়েছে। আজ পশ্চিমবঙ্গ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ নয়, একথা আমরা জানি এবং সেন্ট্রালের দিকে আমাদের তাকিয়ে থাকতে হয়, একথাও আমরা জানি। কিন্তু পশ্চিমবঙ্গের উপর দিয়ে যে দুর্যোগ চলে গিয়েছিল সে জন্য, এই রাজ্যের জন্য একটা স্পেশাল কোটা রাখা উচিত ছিল। গমের দাম বেড়েছে, এটা খাদ্যমন্ত্রীর ত্রুটি নয়, এর কারণ সেন্ট্রালের আমাদের প্রতি সে রকম নজর নেই।

(এই সময় লাল আলো জ্বলিল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে একটু সময় দেওয়া হোক, কারণ আমরা বিরোধী পক্ষের মানুষ। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯৬৪ সালে পঞ্চায়েত-এর নির্বাচন হয়ে গিয়েছে তারপর আজ ৯ বছর হয়ে গেল অথচ আজ পর্যন্ত তার ইলেকশান হল না। যাতে এই ইলেকশান তাড়াতাড়ি হয় সেজন্য আমি মন্ত্রিসভাকে অনুরোধ জানাচ্ছি আপনার মাধ্যমে।

প্রফুল্লচন্দ্র সেন মহাশয় যে কথা বলেছেন সেই কথা বলে আমি শেষ করবো। ৯ বিঘা জমির মালিকদের খাজনা মকুব করা হয়, কিন্তু যাদের তার উপর সাড়ে নয় বা ১০ বিঘা হবে অমনি তাদের খাজনা ডবল হয়ে গেল। এজন্য ২।৩ বিঘা জমি সরিয়ে রেখে কি করে ৯ বিঘা জমি দেখান যায় তার জন্য গ্রামে একটা হিড়িক পড়ে গেছে। এর ফলে এমনভাবে সবাই জমি রাখবে যে সবাই ৯ বিঘার অধীনে চলে আসবে। আবার খাজনা আদায়ের দিক থেকে দেখুন ৬ কোটি টাকা আদায়ের জন্য ১ কোটি টাকা খরচ হয়। সেন্ট্রাল ইনকাম-ট্যাক্স যেভাবে আদায় করা হয় সেইভাবে [illegible] ব্যবস্থা করা হোক। আমার আর সময় নেই বলে রাজ্যপালের ভাষণের উপর এই [illegible] মাত্র [illegible]।

**Shri Deo Prakas Rai:** Mr. Deputy Speaker, Sir, after the last General Elections, my party adopted a resolution In that resolution it resolved that my party would support any progressive measures of the present Government and fight tooth and nail against any measure that is considered by my party against the interests of the people at large, and the progressiveness of the progressive measures will not be judged by the series of announcements made by the Government, but it will be decided by my party alone. Under such guidence I take part in today's proceedings

Sir, this is the fourth and the last day of the debate on the Governor's Speech. During the last three days' debate on the Governor's Speech, we have seen—we were amused also—a grand show was put up by the members of the P.D.A. by hurling charges and counter charges against one another—some one branding somebody as the unalloyed burgeois representative and the other group immediately refuting the charge and eulogising him to be the champion of the working class. Sir, I do not want to waste your time by going into it. It is for them to decide it between themselves.

Sir, in the last three days' debate on the Governor's Speech the honourable members of the P.D.A. have been aggressively vocal in their indictment of the Government They castigated the Government right and left leaving hardly anything for the opposition to take the floor with. Sir, this thing reminds me of a Nepali folk tale. There was a thief in a village. When the depredations of the thief crossed the limit, the villagers got together, caught that thief and decided to hand him over to the police In the mean time, the members of the village panchayat appeared in the scene and took charge of the situation and in a hurriedly convened meeting of the panchayat they gave a verdict.

Their verdict was that the thief should beg pardon of the villgaers. The villagers considered the members of the panchayat as the champions of the villagers forgetting their early decision that the thief was to be handed over to the police. After the villagers left the place, the members of the panchayat and the thief congratulated each other and said that they were hand in glove with each other. Sir, the villagers in this story are the people of West Bengal,

[5-25—5-35 p.m.]

and you may draw your own conclusion, Sir, as to who were the two other characters in the story, namely, the theif and the members of the panchayat. Sir, everyday in the debate here Members have been indicating the Government for their numerous failures and at the close of the day's debate one of the P.D.A. Ministers stands up and defends the Government with a catalogue of their achievements which, of cuorse, had already been mentioned on the previous day by one of his own colleagues, that is, another Minister That means, he is repeating the same catalogue. Not only that. After the rising of the House for the day, the Minister and the honourable members of the P.D.A. who are the critics of the Government in the House congratulate each other outside the House. This is a sorry state of affairs for West Bengal. Sir, you can fool some people for some time but you cannot fool all the people all the time. Well, so much so for the political acrobating going on in this House.

Now, Sir, to come to the Governor's speech, the Governor blew his own trumpet saying that thousands and thousands of tubewells have been sunk in the villages. Sir, this is a small matter for my friends here but so far as the hill region is concerned, it is very important. Sir, the Government of West Bengal issued a government order, dated the 17th April, 1972, forming district and block level water supply committees and the said government order stated the detailed functions of the committees. The functions of the committees—I am reading—are—(a) to select pinpointed sites for the tubewells and wells; (b) to be responsible for the maintenance, resinking of derelict tubewells and sinking of new ones in the blocks. Sir, can you expect to dig tubewells in the hill regions and in the district of Darjeeling? When this discrepancy came to my notice, I saw the Hon'ble Mr. Abdus Sattar. He directed me to see Shri Ananda Mohan Biswas. I saw Shri Ananda Mohan Biswas twice who requested me to see Mr. Sattar again I again saw Mr. Sattar and brought this matter to his notice. Sir, let alone making any modification of the government order, he did not care to acknowledge my letter. Finally when the Hon'ble Minister Ghani Khan Chowdhury came to Darjeeling with the Deputy Minister Mr. Gajendra Gurung to hold the first meeting of the District Planning Committee, I brought this matter to his notice and he promised to do the needful, but he did nothing. Then after the departure of the Prime Minister Shrimati Indira Gandhi from Darjeeling when our Chief Minister visited Darjeeling and met the representatives of the people there and I happend to be one of them, I brought this matter to his notice. He promised that he would do the needful but he did nothing. Finally I wrote to the Hon'ble Minister Mr. Ghani Khan Chowdhury on the 16th January, 1973, regarding the same matter. Sir, let alone rectifying the wrongs and mistakes of the Government, they did not bother even to write to me up till now. The Government is thinking of sinking thousands and thousands of tubewells but the people of the hill region of Darjeeling have been deprived of drinking water supply. Now, Sir, when the Chief Minister made an announcement in Darjeeling, he even spoke over the radio—A.I.R. Kurseong Station—syaing that all the handbills, government documents,

pattas, circulars and even drivers' licences will be printed in Nepali. But after one month of his announcement over the radio, the Agriculture Department distributed amongst the hill people applications forms for homestead land in Bengali in the interior viillages of the Darjeeling district—in spite of the public announcement by the Chief Minster.

Sir, this sort of affairs still exists in much clamoured Progressive Democratic Alliance administration. The pertinent issue for me will be the North Bengal Development Board and, particularly, the formation, recently, of the Hill Areas Development Advisory Committee for Darjeeling. Sir, you must have heard, it was a fact that the MLAs of the Gorkha League, Shri N. L. Gurung and myself were boycotting the State Committee because we had moved a resolution referring to the 17-point election manifesto of the PDA wherein it was incorporated that the Nepali language will be included in the 8th Schedule of the Constitution of India and an autonomous District Council for Darjeeling will be constituted. On this I had moved a resolution, but then, there were discussions, negotiations and parleys between the Chief Minister and my party and on the assurance that a Statutory Board will be given certain subjects from time to time we participated in the State Committee. Sir, in the first meeting—it is very interesting to note—the Youth Congress Committee boycotted the first meeting. Why did they boycot the meeting? Is it because of the manner in which the Hill Secretary was appointed? I have nothing to say because she is a lady and is the Hill Secretary. But if you are earnest, if you really want to develop the area, instead of having a Secretary to the Chief Minister, you must have a Secretary to the Government. So, the manner in which the Hill Secretary was appointed, we feel that it has been done in a very lighthearted manner.

About the inclusion of Nepali language in 8th Schedule of the Constitution we had been invited by the Prime Minister in Delhi. People may ask me, 'what benefit will you get by this inclusion ?' Sir, we had 3 broadcasts in Nepali from All India Radio, Delhi, and two or three from Kurseong, Siliguri. Do you know that Nepali broadcast is still under the External Affairs Ministry. Why should it be treated as a subject under the External Affairs Ministry? That is only one instance—what benefit and advance will be there by inclusion of the language in the 8th Schedule. However, we have been given an assurance that we will be invited to Delhi and there will be further discussion between the Chief Minister and my party in the matter of constitution of an autonomous Council for the district of Darjeeling. Sir, in these circumstances, I shall not support the motion of thanks to the Governor, nor can I directly oppose it under the circumstances, as I said, because we have been given an assurance by the Prime Minister and the Chief Minister. So, what shall I do if it comes to division? I shall abstain.

[5-35—5-45 p.m.]

**Shri Golam Mahiuddin:** Mr. Deputy Speaker, Sir, the Governor's assertion about law and order and peaceful conditions is not related to the reality and is meant to cover up the ugly truth which is prevalent in West Bengal. I am citing a few facts in support of my contention. Since the formation of this Government in March, 1972, 71 supporters of the Opposition parties have been killed by Congressmen; 200 trade unions have been attacked and many offices occupied; 20,000 people have been forced to leave their hearths and homes and areas and in many parts no activity of Opposition parties is possible. Meetings of Opposition parties have been disrupted and banned. The Congress rowdies have been used in these operations and the police have been asked not to lay hands on them but to help them. Apart from the Naxalites, about 400 supporters of left parties are in prison including thousand who are being detained without trial under the MISA. Police

have involved hundreds of people in false cases or detained them without trial in order to suppress all democratic movements and they help Congress rowdies in beating up and terrorising people in various areas. Crimes like snatching, dacoities, rape and insult to women, forcible collection of subscriptions in which Congressmen also are involved are going by leaps and bounds. Even Congressmen have charged the Administration with partiality in factional fights within the Congress wherein police refuse to take action against rowdy supporters of particular Ministers or they arrest those who are the victims of attack. Workers showing allegience to red flag unions are assaulted in factory premises with the police standing by, persons on trial have been stabbed in court premises and lawyers threatened by Congress gangsters. A situation has arisen where people dare not seek police help. This surely cannot be called rule of law.

In the field of economy, prices are daily rising, unemployment is growing leading to greater suffering for our people. Rations have been reduced in the cities and inedible rice is being supplied. In the villages, in the modified rationing area, practically the little wheat that was being given irregularly and gratuitous relief have been stopped resulting in greater starvation. The Government is responsible for this situation and yet the Opposition is blamed whenever there are protest movements. Corruption has reached a stage when whatever recruitment is to be made to Government services or semi-Government institutions, recommendations by Congressmen will be required and for this purpose Government rules of recruitment have been changed. All Ministers without exception have taken recourse to putting out planned untruths in order to hoodwink the people, and the Governor's speech is not a departure from this. After six months of rule the Chief Minister had advertised that 92,000 people had been re-employed as a result of opening of closed factories and the Governor also has stated that about a lakh of workers have been rehabilitated during these months. But in reality according to Government figures up to September 1972, about 42,000 workers were out of employment in permanently and temporarily closed factories and the Government has not claimed that all the factories have been opened. Similarly there does not exist 17,000 Government jobs or 10,000 jobs in Santaldih Thermal Project which were advertised by the Government. The Governor is silent about the thousands of workers who have temporarily or permanently lost their jobs in this period. Lastly there is no recognition of the acute distress in the villages even now as a result of drought, lack of work, scarcity of food and rising prices. Modified rationing has broken down and gratuitous relief hardly exists. Yet the Government is making no arrangements to meet the situation. I, therefore, cannot thank the Governor for his speech and its contents fill one with foreboding for the future.

With these words, I end my speech.

শ্রী[illegible] ভট্টাচার্যঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সমীপেষু, মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার বিভিন্ন সমস্যার কথা তুলে ধরেছেন এবং পশ্চিমবাংলাকে সোনার বাংলায় রূপান্তরিত করবার জন্য সাধু ইচ্ছা প্রকাশ করেছেন এবং বিধানসভার সদস্যদের এবং পশ্চিম-বাংলার সর্বসাধারণের সহযোগিতা কামনা করেছেন। আমি আপনার মাধ্যমে পশ্চিম-বাংলার প্রগতিশীল মন্ত্রিমণ্ডলী এবং বিধানসভার সদস্যদের কাছে কয়েকটি বক্তব্য উপস্থাপিত করছি। গতবারে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে শিবির কর্মচারীদের কথা উল্লেখ করেছি। দীর্ঘদিন এই শিবির কর্মচারীরা ইতাকুস্থীত্তদের সেবা করছিল। তাদের পুনর্নিয়োগের কথা আমি বলেছিলাম তাদের বেকার জীবনের যে জ্বালা, দুঃসহ বেদনার কথা না বলেছিলাম। আমাদের মাননীয় মন্ত্রী এবং বিধানসভার মাননীয় সদস্যরা, পশ্চিমবাংলার বিধানসভার অনেক সদস্যরা তখন এই শিবির কর্মচারীদের এই আশ্বাস দিয়েছিলেন যে যত শীঘ্র সম্ভব তাদের কাজে পুনর্নিয়োগ করবেন। সে সম্ভাবনা আজ এক বছর হতে চলল

আজও আসে নি, শিবির কর্মচারীদের চাকুরি দিতে পারেন নি। আশার কথা, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ভাষণে বলেছেন, প্রত্যেক দিনই বলেন, অনেক কথা বলেন কখনো বলেন ১০ লক্ষ লোক, কখনো বলেন ৫ লক্ষ লোক, ইদানীং বলেছেন যে ২০ হাজার লোককে চাকুরি দেবেন। হয়ত তাঁর প্রচেষ্টা আছে, আন্তরিক ইচ্ছা আছে, কিন্তু কোন অফিসার কলকাঠি ঘুরাচ্ছেন বলেই চাকুরি দিতে পারছেন না। কিন্তু এটা আমাদের মনে রাখতে হবে যে, পশ্চিম-বাংলার যুবকেরা ভাবপ্রবণ। কবি মাইকেলের কথায় বলতে হয়, 'আশার ছলনে ভুমি, কি ফল লভিনু হায়।' আমাদের এই বেকার শিবির কর্মচারীদের মনে যে নৈরাশ্য, যে হতাশা চলেছে, তা যে কোন সময় ভাবপ্রবণ হয়ে উঠতে পারে। তাই আমি তাদের দুঃখ, দারিদ্র্য ও নৈরাশ্যের কথা বার বার করে বলছি। আমাদের বিভিন্ন সদস্যদেরও এ সম্বন্ধে বলতে শুনেছি এদের চাকুরি দেওয়ার ব্যাপারে। যে সমস্ত পদ খালি হয়েছিল সে সম্বন্ধে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের সুস্পষ্ট নির্দেশ ছিল যে, তাঁর অনুমতি ব্যতিরেকে কোন চাকুরি যেন না দেওয়া হয়। অথচ আমি জানি যে ৫।৬ শত পদে লোক নেওয়া হয়েছে, এবং উইদাউট ইন্টারভিউ সেখানে লোক নেওয়া হয়েছে এবং তাতে শিবির কর্মচারী একজনও নাই। পশ্চিমবাংলায় গ্রামে একটা কথা আছে—যার বাবা বাজারে যায় তার ছেলে কলা খায়। যিনিই মন্ত্রী হবেন, ক্ষমতাবলে তার নিজের কনস্টিটিউয়েন্সীর কিছু কিছু লোককে সুযোগ দেবেন এবং পশ্চিমবাংলার যে সমস্ত সর্বসাধারণ আছে তাদের জন্য কিছু করার ক্ষমতা নির্বাচিত প্রতিনিধির থাকবে না, কেবল ৭।৮ জন মন্ত্রী বা কয়েকজন মানুষ সেই সুযোগ দিতে পারবেন এটা ঠিক নয়। পশ্চিমবাংলার যে সম্পদ, সেই সম্পদ বিধানসভার সমস্ত কেন্দ্রই সমানভাবে ভোগ করবে এটা করতে হবে। নইলে ১৯৬৭ সাল আবার ১৯৭৫ সালেও হতে পারে। সেজন্য বলছি যতটা পারবেন, সীমিত ক্ষমতার কথাই বলবেন যেখানে পারবেন না সেখানে বলে দেবেন, অন্য পথ দেখ, তা হলে লোকগুলি নিজেরা চাকরির আশা ছেড়ে দিয়ে পশ্চিমবাংলার মাঠেঘাটে নেমে কাজ করার সুযোগ পাবে।

[5-45—5-55 p.m.]

কিন্তু দিনের পর দিন আর ব্যর্থ আশ্বাস দিয়ে পশ্চিমবঙ্গের জনগণকে আর বিক্ষুব্ধ করে তুলবেন না। আপনারা মন্ত্রী, পুলিস প্রোটেকসনে থাকেন। আপনাদের কি? আপনারা যতটা পারবেন করতে, সেইমত কথা বলবেন। না পারেন তো বলে দেবেন, আমরা পারছি না। কেন অযথা ধাপ্পাবাজি করবেন। দিনের পর দিন আর এই শিবির কর্মচারীদের ঘুরাবেন না। বলে দেন, আমাদের আর পশ্চিমবঙ্গের কোন যুবককে চাকুরি দেওয়া সম্ভব নয়। একবার বলছেন ১৭ হাজার লোককে চাকুরি দেবেন, আবার বলছেন ১০ হাজার লোককে চাকুরি দেবেন। কিন্তু খবরের কাগজে দেখলাম ৭ হাজার লোককে মাত্র এর মধ্যে চাকুরি দেওয়া হচ্ছে। কেন, কেন এই মিথ্যা স্তোক, ব্লাফ মিথ্যা আশ্বাস দিলেন? অবশ্য আমাদের মুখ্যমন্ত্রী চেয়েছিলেন পশ্চিমবাংলার বেকার যুবকেরা চাকুরি পাক। কিন্তু তা ভিতরের আমলাদের কারসাজিতে সম্ভব হচ্ছে না। এই মিথ্যা স্তোকের মূল কোথায় সেটা একটু অনুসন্ধান করে দেখা দরকার। না হলে বার বার এই ধরনের ঘটনা ঘটবে। দীর্ঘদিন ধরে শিবির কর্মচারীরা বিক্ষোভ দেখাচ্ছেন, কারাবরণও করছেন। পশ্চিমবঙ্গে যদি আপনারা শান্তি ও শৃংখলা বজায় রাখতে চান তা হলে এই শিবির কর্মচারীদের সম্বন্ধে সত্বর একটা সুব্যবস্থা করুন। ১৭ দফা কর্মসূচি ঘোষণা করে আপনারা পশ্চিমবঙ্গের মানুষকে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি পূরণ করবার জন্য মন্ত্রিমণ্ডলীর কাছে আমি বিনীত আহ্বান জানাচ্ছি।

রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে পশ্চিমবঙ্গের কৃষকদের কিছু উন্নতির ব্যবস্থা হয়েছে। সরকার তাদের ভাল বীজ ও সার দিয়েছেন। তার ফলে কৃষক উৎপাদন বাড়িয়েছে সকলে উপকৃত হয়েছে। একথা ঠিক। কিন্তু সঙ্গে সঙ্গে একটা আবেদন সরকারের কাছে রাখছি ডাঃ জয়নাল আবেদীন সাহেব সভা ভাষণে পটু তাঁকে বিশেষ করে বলছি ১৯৬৭ সালে কো-অপারেটিভ ব্যাংক থেকে কৃষকদের যে লোন দেওয়া হয়েছিল, বহু কৃষক আজও সেই লোন পরিশোধ করতে পারছে না। তার কারণ হচ্ছে যুক্তফ্রন্টের পরে তারা ঐ কৃষকদের বলেছিল ঐ লোন আর তোমাদের শোধ দিতে হবে না—যদি আমাদের তোমরা ভোট দাও। ভোট দে

করে হয়ে গেছে। এখন সেই কো-অপারেটিভ লোন সুদেমূলে দ্বিগুণ তিনগুণ বেড়ে গেছে। তাদের সে টাকা এখন পরিশোধ করবার ক্ষমতা নাই।। তাই মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি ঐ দুর্গাপুর প্রকল্পে, ট্রামে, বাসে, বিভিন্ন সংস্থায় বা সরকারী আন্ডারটেকিং আছে, সেখানে যেমন ভরতুকি সরকার দেন লক্ষ লক্ষ টাকা, তেমনিভাবে দয়া করে কৃষকদের ঐ লোনের টাকাটা মকুব করে দিন। তা হলে কৃষকরা বাচতে পারে। তারা না বাঁচলে খাদ্য ফলাবে কে? এই কৃষকরাই তো শ্রীমতী ইন্দিরা গান্ধীর সবুজ বিপ্লব সার্থক করবেন। এই কৃষকদের ন্যায্য এই দাবি সরকারকে পূরণ করতেই হবে।

আর একটু সময়, স্যার, আমাকে দেন। শিক্ষকদের দুরবস্থার কথা অনেকে বলে গেছেন। গতবার ডেফিসিট গ্রান্ট দেবার যে কথা বলেছিলেন আজও তা অনেক জায়গায় পাওয়া যায় নি। ফলে ম্যানেজিং কমিটির যথেষ্ট দুর্ভোগ ভুগতে হচ্ছে। শিক্ষকরাও ৭, ৮, ১০ মাস বেতন পাচ্ছেন না। এমতাবস্থায় তাদের বাঁচার পথ কোথায়? দিনের পর দিন শিক্ষার নিম্নগতি হচ্ছে। এই শিক্ষার মানের যে অবনতি হচ্ছে তার কারণ অনুসন্ধান করবার জন্য মন্ত্রীমণ্ডলীর কাছে আবেদন জানাচ্ছি।

আর একটা জিনিস হচ্ছে আমাদের গ্রাম বৈদ্যুতীকরণ হচ্ছে। মুখ্যমন্ত্রী তাঁর মাসিক ভাষণে বলছেন, এত গ্রাম বৈদ্যুতীকরণ করলাম। সেখানে গিয়ে দেখবেন কোন গ্রামে একটা পোস্ট পড়েছে, কি দুটো পড়েছে। আর যেখানে বিদ্যুৎ রয়েছে সেখানে আট দশবার করে রোজ বন্ধ হয়ে যাচ্ছে। সমাজজীবনে বিভ্রাভাব হয়েছে। গ্রামে বিদ্যুতকরণের আগে বিদ্যুৎ উৎপাদনের ব্যবস্থা করুন। এই পশ্চিমবাংলার রূপকার ছিলেন স্বর্গত বিধানচন্দ্র রায়। তারপর আমি যেখানে বাস করি সেই অশোকনগরে দীর্ঘ ২০ বছরে একটা রাস্তাঘাট হয় নি, একটা সংস্কার হয় না। অথচ কলকাতায় সি এম ডি এ করে কোটি কোটি টাকা ব্যয় করছে। আশেপাশে থেকে যাচ্ছে উপেক্ষিত শহর। কলকাতা শহর অ্যাডভানটেজ পাবে, গ্রাম থাকবে উপেক্ষিত। এই যদি হয়, তা হলে গণতন্ত্র এবং সমাজতন্ত্র একটা সুষ্ঠু রূপ নেবে বলে মনে করি না। একটা কথা বলবো, সি পি আই বন্ধুরা আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থবাবুকে বুর্জোয়ারূপে অভিহিত করেছেন। কেন করেছেন জানি না। তারা কথায় কথায় কংগ্রেসের কিছু লোককে বলেন, প্রতিক্রিয়াশীল আর কিছু লোককে বলেন প্রগতিশীল। আমি সি পি আই সদস্যদের বলবো যে, আপনারা একটা লিস্ট সাবমিট করুন আমাদের মধ্যে কে প্রগতিশীল আছেন, আর কে প্রতিক্রিয়াশীল আছেন। তা হলে আমরা প্রগতিশীল লোকদের নিয়ে মন্ত্রিসভা করবো। আর যদি মুখ্যমন্ত্রী সম্বন্ধে বার বার বুর্জোয়া বলেন, তবে পশ্চিমবাংলার সাধারণ মানুষ যারা কংগ্রেসকে ভালবাসেন, কংগ্রেস মন্ত্রিদের ভালবাসেন, তাদের শ্রদ্ধা করেন অকুণ্ঠ সমর্থন পেয়েছেন তারা বুর্জোয়া, প্রতিক্রিয়াশীল সহ্য করবেন না। আর আপনারা আমাদের ঘর ভাঙ্গাবেন না। আপনারা একবার বলুন, আমরা একবার দেখতে চাই, কে প্রগতিশীল আর কে প্রতিক্রিয়াশীল। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীভবানীপ্রসাদ সিংহ রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণকে পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। তবে এই প্রসঙ্গে বলবো একটা জিনিস এই ভাষণের মধ্যে উল্লেখ করা হয় নি অর্থাৎ গত ১১ মাস ধরে যে সরকার চলছে সেই সরকারের অ্যাপ্রোচটা কি সেইটা আমার মনে হয় পরিস্কারভাবে তুলে ধরা হয় নি। আপনি জানেন গণতন্ত্রের প্রথম শর্ত হচ্ছে ক্ষমতার বিকেন্দ্রীকরণ। এর পূর্বে অনেক মাননীয় সদস্য যেটা উল্লেখ করেছেন আমিও সেটা আবার উল্লেখ করছি, সেটা হচ্ছে আজ ১২।১৪ বছর ধরে প্রশাসনের নিম্ন পর্যায় যেটা পঞ্চায়েত তার নির্বাচন হয় নি এবং আজকে যে সরকার কল্যাণ কাজ করছেন সেটা পুরোপুরি না হলেও বেশ কিছুটা বলবার দরকার আছে।

[5-55—6-05 p.m.]

যদিও সেখানে বলা যেতে পারে যে বি ডি সি ইত্যাদি ইত্যাদি করা হয়েছে, কিন্তু ক্ষমতার পাবভারসিভ ইত্যাদি যদি বিচার করা যায়, তা হলে দেখা যাবে এই সব কল্যাণ কর্ম আমলাদের দ্বারা বিপর্যস্ত হচ্ছে। দ্বিতীয়তঃ মহামান্য রাজ্যপালের ভাষণে একটি বিষয়ে আলোচনা আমরা

দেখতে পাই নি সেটা হচ্ছে এই যে, সরকারী হিসাবে যে ৩২ লক্ষ ক্ষেতমজুর আছে, সেই ক্ষেতমজুরদের জন্য কোন কথা বা কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা। যদি কৃষির উন্নতির সঙ্গে এটাকে যুক্ত করা হয় এবং ভাষণে সেটা যদি অন্তর্ভুক্ত থাকে, তা হলে দ্বিতীয় দিনে রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে মাননীয় একজন সদস্যের উক্তির জের টেনে বলছি যে তিনটি ফসল হলেই সমাজতন্ত্র আসে না, কিংবা বিদ্যুতের তার ধরে সমাজতন্ত্র আসে না। বিদ্যুতের তার ধরে যদি সমাজতন্ত্র আসতো, তা হলে কলকাতায় সমাজতন্ত্র অনেক আগেই শুরু হত, যদি তিনটি ফসল হলে সমাজতন্ত্র আসতো, তা হলে পাঞ্জাবে যেখানে খাদ্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে সেখানকার মানুষ সিলিং-এর বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠতো না। কাজেই আমরা যে কাজটা করি না কেন, সেই কাজের বণ্টন যদি সুষ্ঠুভাবে না হয় এবং সেটা যদি সাধারণ মানুষের কাছে গিয়ে না পেঁছায়, তা হলে সরকারের যতই সদিচ্ছা থাকুক না কেন, যতই ভাল থাকুক না কেন, আমাদের যে গণতান্ত্রিক সমাজবাদের লক্ষ্য, সেই লক্ষ্যে আমরা পেঁছাতে পারব না। সমাজতন্ত্র কমলাকান্তের দপ্তরের মধ্যে নেই। দরজা, জানালা খোলা থাকবে দুধটা কার হবে কমলাকান্তের হবে, না প্রসন্ন গোয়ালিনীর হবে, না গাই-এর হবে এই বিতর্কের মধ্যে না গিয়ে জানালা, দরজা খুলে রাখলে বিড়াল আসবে, দুধ খাবে, এর মধ্যে এই সিদ্ধান্ত থাকাই ভাল। কাজেই আমাদের যে অ্যাপ্রোচ - রাজ্যপালের ভাষণে সেই অ্যাপ্রোচ পরিস্কার হওয়া দরকার যে, আমরা সেই লক্ষ্যে পেঁছাতে পারছি কিনা। পুঁজিবাদী দেশগুলি যে কল্যাণকর্ম করেন, তাঁরা বিদ্যুতের তার নিয়ে যান কৃষি উৎপাদন বৃদ্ধি করেন, সব কিছু করেন তার মানে এই নয় যে, সেখানে সমাজতন্ত্র এসে গেছে। কাজে কাজেই আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে সেই অ্যাপ্রোচ, যে অ্যাপ্রোচের মধ্যে সাধারণ মানুষের যে অর্থনৈতিক সম্পর্ক, উন্নয়নের সম্পর্ক, বণ্টনের সম্পর্ক, আর সুবিচার ন্যায়বিচারের সম্পর্ক থাকবে, সেই রকম উক্তি এখানে থাকা উচিত ছিল সেটা না দেখতে পাওয়ায় আমি দুঃখিত। কিন্তু পর পর এই ১১ মাস ধরে যে কাজ হয়েছে তা নতুন একটা দিক খুলে দিয়েছে এবং সেই ইঙ্গিত এর মধ্যে রয়েছে বলে আমি একে সমর্থন জানাচ্ছি।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জি**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন ১২ পৃষ্ঠা ব্যাপী ৫১টি অনুচ্ছেদে সেই ভাষণ আমি বিনা সংশোধনীতে সমর্থন করছি। কারণ, এর থেকে ভাল ভাষণ রাজ্যপালের পক্ষে দেওয়া সম্ভব ছিল না। রাজ্যপালের ভাষণের উপর বহু বক্তাই বক্তব্য রেখেছেন। বিরোধী পক্ষের বিশিষ্ট বক্তা প্রাক্তন মুখ্যমন্ত্রী মাননীয় প্রফুল্লচন্দ্র সেন নির্বাচনী কায়দায় বক্তৃতা করেছেন। নাসিরুদ্দিন খান-এর বক্তৃতার মধ্যে উচ্ছ্বাস ছিল এবং সকলে মিলে বলবার চেষ্টা করেছেন যে, রাজ্যপালের ভাষণে ব্যর্থতার ছাপ ফুটে উঠেছে। সকলেই পিন-পয়েন্ট করবার চেষ্টা করেছেন যে বেকার সমস্যার কথা এবং আর একটি কথা মাননীয় প্রফুল্লচন্দ সেন মহাশয় উল্লেখ করেছেন যে, গণতন্ত্রের সমাধি হয়ে গেছে, সমাধি হতে চলেছে। মাননীয় প্রফুল্লচন্দ্র সেন হয়ত ভুলে গেছেন যে, এই সভায় আর এস পি যে সংযুক্ত বামপন্থী ফ্রন্টে ছিলেন, তারাও এই সভায় যোগদান করেছেন, বিধানসভায় ফিরে এসেছেন। মাখন পাল তাঁদের নেতা বলেছেন যে বিধানসভার ভিতরে গিয়ে তাদের লড়াই করতে হবে। গণতন্ত্র যদি সমাধির দিকে এগোয়, তা হলে লড়াই-এর দিকে কেমন করে যেতে পারে? লড়াই এবং গণতন্ত্র ঠিক বিপরীত। গণতন্ত্রের সমাধি পশ্চিমবঙ্গে ঘটছে না। যদি ঘটে থাকে গণতন্ত্রের মাটিতে তা হলে দক্ষিণপন্থী এবং উগ্র বামপন্থী আতাঁতেই সমাধি ঘটেছে পশ্চিম-বাংলার ইতিহাসে গণতন্ত্র সংরক্ষিত হয়েছে।

এই সভায় এর আগে বক্তব্য রাখা হয়েছে হাওড়ার একটি ঘটনাকে কেন্দ্র করে। হাওড়ার ম্যাজিস্ট্রেটের আদালত থেকে জামিনপ্রাপ্ত তিনজন ব্যক্তিকে ছুরিকাঘাত করা হয়েছে, এটা বড় করে দেখাবার চেষ্টা করা হয়েছে এবং এর দ্বারা দেখানোর চেষ্টা করা হয়েছে যে, এখানে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি হয়েছে। স্যার, এই সভার সকলেই জানেন, এই ঘটনা যা ঘটেছে তার আগে জগদ্দল থানার দীপু দত্ত—যব কংগ্রেস কর্মী, তার মাথা হাত চলে গিয়েছে। এখানে পুলিস ও প্রশাসনের নিরপেক্ষতার কথা বলা হয়েছে। স্যার, সমাজবিরোধীরা সব সময়েই থাকে এবং তাদের শাস্তিও দেওয়া হয়। এখানে পুলিস ও প্রশাসন যে নিরপেক্ষভাবে কাজ চালিয়েছেন তার প্রমাণ এ থেকে আমরা পাই। তারপর, রাজ্যপালের ভাষণে বেকার সমস্যার কথা

বলা হয়েছে। এ সম্পর্কে ওঁরা নানাভাবে বলবার চেষ্টা করেছেন যে কিছুই হয় নি। এটা কিন্তু ঠিক নয়। এই এক বছরে বন্ধ কারখানাগুলি খুলে যাবার ফলে এক লক্ষ লোক কাজ ফিরে পেয়েছেন। ক্ষুদ্র শিল্পে ১৩ হাজারের মতন লোকের কর্মসংস্থান হয়েছে। তা ছাড়া সরকারী কাজে ১৭ হাজার এবং বিদ্যুৎ পর্ষদে ১০ হাজার—যে ভাবেই তারা আসুক না কেন, তারা বেকার, কাজেই দেড় লক্ষ লোকের কর্মসংস্থানের যে ঘটনা সেটা একটা ছোট ঘটনা নয়। তবে এতে আত্মসন্তুষ্টির মনোভাব নিয়ে চললে হবে না, কারণ মনে রাখা দরকার পশ্চিমবঙ্গে ২৮ লক্ষ লোক বেকার। কাজেই ব্যাপকভাবে কর্মসংস্থানের পরিকল্পনা করা দরকার এবং এর জন্য সেল্‌ফ এমপ্লয়মেন্টের দিকে আমাদের নজর দিতে হবে। এই প্রসঙ্গে বলি, পরিবহণ দপ্তর থেকে বলা হয়েছে যে, বেকারদের বাসের চেসিস এবং পারমিট দেওয়া হবে। কিন্তু যে টাকা বের করে সেটা নিতে হবে সে টাকা থাকলে তো তারা চা, পানের দোকান করতে পারে। তারপর বেকার ইঞ্জিনীয়ারদের সম্পর্কে রাজ্যপালের ভাষণে যা রয়েছে তাতে আমার মনে হয় পূর্ত বিভাগের কাজের ফলে তাদের নিয়ে প্রহসন চলছে। ৩৫ হাজার টাকার উপরে কোন কাজ তাদের দেওয়া হয় না। কিন্তু সেখানে আমরা দেখছি যে, সেই টাকার কাজ সাধারণ ব্যবসায়ীরা ২০।২৫ পার্সেন্ট লেসে করছে। রাজ্যপালের ভাষণে দৃষ্টিভঙ্গী পরিবর্তনের আশা করা গিয়েছিল কিন্তু সেটা খুব দেখতে পাই নি, তবে অম্লমধুর হলেও এই ভাষণকে আমি সমর্থন করছি এবং আশা করছি আগামী বছর রাজ্যপাল এর থেকে ভাল ভাষণ দেবেন।

**শ্রীভবানী পাল**ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণে বিশেষ করে যে অংশে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ সম্পর্কে বলা হয়েছে সে সম্বন্ধে আমি বলতে চাই যে দীর্ঘ তিন বৎসর যাবত উত্তরবাংলা উন্নয়ন পর্ষদ-এর কথা বলার পর এই একটি সুনির্দিষ্ট ঘোষণা রাজ্যপালের ভাষণে দেখা দিয়েছে এবং উত্তরবাংলার জেলাগুলির জন্য উন্নয়ন পর্ষদ গঠিত হয়েছে। উত্তরবাংলার আজ যে অর্থনৈতিক এবং সামাজিক অবস্থা তাতে উত্তরবাংলার উন্নয়ন যথাসম্ভব শীঘ্র শুরু হওয়া উচিত। উত্তর-বাংলায় একদিন নকশাল আন্দোলন শুরু হয়েছিল এবং উত্তরবাংলা নানান ব্যাপারে অস্থির হয়ে উঠেছে। উত্তরবাংলার উন্নয়নে যদি দেরি হয়, তা হলে আমার ভয় হয় ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে যে ধরনের আন্দোলন দেখা দিয়েছে সেই রকম বিচ্ছিন্নতাবাদ আন্দোলন সেখানেও শীঘ্র শুরু হতে পারে।

[6-05 – 6-15 p.m.]

উত্তরবাংলার একমাত্র শিল্প হচ্ছে চা-শিল্প। এই চা-শিল্প নিয়ে অনেক কথা উঠেছে এবং চা-শিল্পকে রাষ্ট্রীয়করণের কথাও অনেকে বলেছেন। এই শিল্পকে যদি এক্ষুণি এইরূপ সরকারী ব্যবস্থায় না নেওয়া হয় তা হলে এই চা-শিল্প নষ্ট হয়ে যাবে। কয়লা-শিল্প নেবার কথা ঘোষণা করার অনেক পরে গড়িমসি করে যখন কয়লা-শিল্প রাষ্ট্রীয়করণ করা হয়, তাতে দেখা গেল যে, অনেক জিনিস নষ্ট হয়ে গেছে। আগে নিলে যেটা অনেক কম খরচে প্রতিষ্ঠা করা যেত কিন্তু আজকে অনেক বেশী টাকা লাগবে এই সরকারের। চা-শিল্প সম্পর্কে আমি একথা বলতে চাই যে, চা-বাগানের মালিকরা যে অবস্থার মধ্যে এই চা-শিল্পকে ফেলেছে তাতে এই চা-বাগানকে যদি এখনই না নেওয়া যায় বা চা-বাগান সম্পর্কে এখনই যদি কোন ডিসিশান তারা না নেন, তা হলে এই চা-বাগানগুলি সব ধ্বংস হয়ে যাবে। এর পরে অনেক সম্পদ ঢেলেও অনেক চেষ্টা করেও এই চা-শিল্পকে দাঁড় করানো সম্ভব হবে না। কারণ এই চা-বাগানের মালিকরা হাত বদল করছে, বড় বড় অনেক মালিকরা বিদেশে চলে যাচ্ছে, অনেক মালিক আবার আর্থিক অভাবের জন্য এই চা-বাগান চালাতে পারছে না। অনেকে আবার ইচ্ছা করে আর্থিক অভাব সৃষ্টি করছে কারণ তারা এই শিল্পকে ভালবাসেন না, তারা ট্রেড ইউনিয়নের মনোভাব নিয়ে এই চা-শিল্পকে এক্সপ্লয়েট করছে। চা-শিল্পে গত ৩ বছরের মধ্যে উৎপাদন যা ছিল সেই উৎপাদন বেড়েছে ১৬ মিলিয়ন কেজি-তে। ১৯৬৯ সালে ৮৮ মিলিয়ন কেজি ছিল ১৯৭২ সালে সেটা ১০৪ মিলিয়ন কেজি-তে দাঁড়িয়েছে অর্থাৎ এই তিন বছরে ১৬ মিলিয়ন কেজি বেড়েছে। কিন্তু প্ল্যানটেশান এরিয়া বাড়ে নি, বাড়ে নি প্ল্যানটেশান লেবার। তা হলে

এটা কি করে হল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু এ কথাই বলতে চাই, এই চা-শিল্প উত্তরবংগের একমাত্র শিল্প। এই চা-শিল্পে আড়াই লক্ষ কি তারও বেশী শ্রমিক নিয়োজিত আছে, যে শিল্পে কোটি কোটি টাকা নিয়োজিত সেই শিল্পের অবস্থা কি? গত তিন বছরে চায়ের একরেজ বাড়ে নি কিন্তু চায়ের উৎপাদন বেড়েছে, এটা কি করে সম্ভব হল? মালিকপক্ষ বলছেন, ম্যানিওর দিয়ে তারা চা বাড়িয়েছেন, কিন্তু এটা সব জায়গায় সত্য নয়। চায়ের কোয়ালিটি খারাপ হয়ে গেছে। আমরা জানি এবং আপনিও নিশ্চয়ই যানেন যে, দুটি পাতা ও একটি কুঁড়ি নিয়ে চা হয়, কিন্তু আজকে দুটি পাতার বদলে ৪।৫টি করে পাতা ও একটি কুঁড়ি প্ল্যাকিং হচ্ছে এবং সিডই একসংগে পাঞ্চ করার জন্য তার কোয়ালিটি খারাপ হয়ে যাচ্ছে এবং তার ফলে আমাদের ইন্টারন্যাশনাল বাজারও খারাপ হচ্ছে। ইন্টারন্যাশনাল কনজামশানে যে চা ভারতবর্ষের বাজারে বিক্রয় হচ্ছে সে জন্য ভাল চা পাওয়া যায় না। এই চা ইন্টারন্যাশনাল কনজামশানে কোয়ালিটি খারাপ করে দিয়ে তার কোয়ানটিটি বাড়ান হচ্ছে। তা ছাড়া আরো কি করছেন? আমরা দেখছি, চায়ের কনজামশান-এর ব্যাপারে যদি ব্যালেন্স শিট দেখি, তা হলে দেখবো যে প্রতি বছর ২।৩ লক্ষ টাকা লোকসান হচ্ছে। যদি তাই হয় যে চা-বাগানের দাম ১৫ লক্ষ, ৫ বছর পরে দেখবো লোকসান হচ্ছে ব্যালেন্স শিটের হিসাবে। কিন্তু চা-বাগান বিক্রয় বা বন্ধ হয় নি, দেখা যাচ্ছে যে সেই মালিকরা আরো চা-বাগান কিনছে। ১৫ লক্ষ ৫ বছরে ব্যালেন্স শিটের হিসাব অনুযায়ী লোকসান হচ্ছে তা সত্ত্বেও সেই মালিকরা আরো ২।৩ করে বাগান কিনছে, নূতন করে ইন্ডাস্ট্রি খুলছে, এটা কি করে সম্ভব হচ্ছে? সম্ভব হয় যে চায়ের বর্ধিত উৎপাদন সে বর্ধিত উৎপাদনের ২।৩ ভাগ অকশানে আসে তার হিসাব ব্যালেন্স শিটে পাওয়া যায় এবং বাকী এক ভাগ বিক্রয় হয় গেট সেলে, প্রাইভেট সেলে বিক্রয় হয় যার হিসাব না আসে গভর্নমেন্টের খাতে, না গভর্নমেন্ট তার থেকে কোন ইনকাম পায়, সব ইন্ডাস্ট্রি খাতে জমা হয়। এইভাবে আন্ডার-ইনভয়েস করে লক্ষ লক্ষ টাকা, কোটি কোটি টাকা মালিকরা আত্মসাৎ করছে এবং ইন্ডাস্ট্রিকে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছে। সেখানে গাছ লাগানো হচ্ছে না, গাছকে মর্ডানাইজ করা হচ্ছে না, প্ল্যানটেশান মর্ডানাইজ করা হচ্ছে না, ফ্যাক্টরী মর্ডানাইজ হচ্ছে না। ফ্যাক্টরীতে টাকা দিচ্ছে কে? টি বোর্ড টাকা দিচ্ছে গভর্নমেন্ট টাকা দিচ্ছে, কিন্তু তারা একটাও প্ল্যানটেশান লেবার রুলকে ইমপ্লিমেন্ট করছে না। সরকার টাকা দেওয়া সত্ত্বেও তারা টাকা নিতে পারছে না, কেন? মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি চিত্র আপনার কাছে তুলে ধরতে চাই এই যে চা-বাগান আছে এর শতকরা ৯৯টি বাগানে ১৯৫৮ সাল থেকে আজ পর্যন্ত কোন ল্যান্ড রেভিনিউ আদায় হয় নি। মালিকরা কোটি কোটি টাকা বাকী রেখেছে। আজকে পশ্চিমবংগের বিভিন্ন উন্নয়নের জন্য, বেকার সমস্যার জন্য যেখানে কোটি কোটি টাকার প্রয়োজন সেখানে আমরা দেখছি কি? দেখছি, কোটি কোটি টাকা যে সমস্ত মালিকের কাছে বাকী রয়েছে সেগুলি আদায় হচ্ছে কিন্তু যেখানে সাধারণ কৃষকের কাছে ৫ টাকা বাকী থাকে, তা হলে সার্টিফিকেট হয় কিন্তু মালিকদের কাছ থেকে টাকা আদায় করার কোন ব্যবস্থা করা হয় না। কিছুক্ষণ আগে আমাদের প্রফুল্ল সেন মহাশয় আমাদের সরকারের সমালোচনা করলেন। কিন্তু তাঁর সময়ে দীর্ঘদিন চা-বাগানের মালিকদের কাছ থেকে কোন ট্যাক্স আদায় হয় নি। কেন হয় নি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যদি কোনদিন যান, তা হলে দেখবেন যে চা-বাগানের মালিকদের যে সমস্ত বাংলো আছে সেগুলি এক একটা ইন্দ্রপুরীর সংগে তুলনা করা যায়। প্রফুল্ল সেন মহাশয় অতুল্য ঘোষ মহাশয় ইত্যাদি বড় বড় নেতা যাঁরা ছিলেন, তাঁরা সেখানে সেই মালিকদের সংগে বসে খানা খেয়েছেন তাঁরা এই জিনিস তলিয়ে দেখেন নি। তাই আপনার মাধ্যমে অনুরোধ করবো এই সরকারের যে কোটি কোটি টাকা বাকী পড়ে আছে সেই টাকা আদায়ের জন্য চা-বাগান নিয়ে নেওয়া হোক। এই ইন্ডাস্ট্রি সম্বন্ধে আর একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে এই ইন্ডাস্ট্রি থেকে প্রায় ৬।৭ কোটি টাকা পশ্চিমবংগ সরকার পায়। তাই আপনার মাধ্যমে এই অনুরোধ করবো ইমিডিয়েটলি এই অবস্থায় যদি আমরা ইন্ডাস্ট্রি না নেই, যদি চা-বাগান পরিচালনার ভার না নেই, তা হলে যখন এটা নেবো তখন আর সময় থাকবে না, তখন আর চা-বাগানকে উৎপাদনশীল করে তোলা যাবে না। কারণ তারা চা-গাছ বাড়াচ্ছে না যত তাড়াতাড়ি পারছে সেই গাছগুলি থেকে পাতা তুলে নিচ্ছে। কাজেই এই চা-বাগানের মালিকদের আর কোন সুযোগ-সুবিধা না দিয়ে যত তাড়াতাড়ি সম্ভব এই উত্তরবাংলার

বাগানগুলিকে বাঁচাবার জন্য নিয়ে নেওয়া হোক। দুটি চা-বাগান বন্ধ হয়ে গেছে। ইলা চা-বাগান টেলিগ্রাফিক্যালি নোটিস দিয়েছে যে, ৯ তারিখ থেকে চা-বাগান বন্ধ। পশ্চিমবঙ্গ সরকারের সামান্যতম যে আইন রয়েছে যে, ক্লোজ সম্বন্ধে নোটিস দিতে হবে, সেই নোটিসও তারা দেন নি। সরুগা চা-বাগান বন্ধ আছে ফর অল প্রাকটিক্যাল পারপাস, লক্ষ টাকা বাকী আছে, সেই চা-বাগানের দাম ১২ লক্ষ টাকা, ৭ বছরের শুধু প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকী আছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর এক মুহূর্ত সময় না দিয়ে, মালিকরা যাতে এগুলি আরো খারাপ না করতে পারে সে জন্য ইমিডিয়েটলি এই চা-বাগনগুলি নিয়ে নেবার জন্য আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুধীর বেরাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়, এই বিধানসভায় যে সুনির্দিষ্ট ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে স্বাগত জানাচ্ছি। রাজ্যপাল মহাশয়ের ভাষণ যদিও অনেকটা গতানুগতিক ঠেকেছে তবুও তার মধ্যে কিছু নতুন আশার আলোর কথা, নতুন প্ল্যান অ্যান্ড প্রোগ্রামের কথা আছে। কিন্তু রাজ্যপাল মহাশয় যে বেকারসমস্যার কথা উল্লেখ করেছেন, সেটা কিভাবে হবে এবং কতদিনের মধ্যে হবে সে সম্বন্ধে কোন ফেজ প্রোগ্রাম তিনি দেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য যতটা গুরুত্ব আরোপ করা আশা করেছিলাম ততটা গুরুত্ব আরোপ করা হয় নি। কারণ দ্রব্যমূল্য এই রকমভাবে বাড়তে থাকলে দেশে নানা রকম অসুবিধা দেখা দেবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আশা করেছিলাম শহরের সম্পত্তির উপর সীমা নির্ধারণের কথা থাকবে। দেশে জমিদারী প্রথা যেভাবে উচ্ছেদ হয়েছে সেই রকমভাবে বলকাতা শহর থেকে জমিদারী প্রথা উচ্ছেদ করে শহর এবং গ্রামকে এক সঙ্গে আনা হবে, সেই রকম কোন দৃঢ়পদক্ষেপ আমরা দেখতে পাই নি।

[6-15—6-25 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে আমি আশা করেছিলাম যে, খাদ্যশস্য সংগ্রহের একটা বিল চালু করে দরিদ্র কৃষকদের দারিদ্র্য থেকে বাঁচাবেন। তার পর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে দুর্নীতিমুক্ত প্রশাসনের কোন কথা নেই। এখনও পর্যন্ত আমরা যে প্রশাসনযন্ত্র নিয়ে কাজ করি সেই শাসনযন্ত্র নেগেটিভ অ্যাপ্রোচ নিয়ে চলে, তারা পসিটিভ অ্যাপ্রোচ নিয়ে কল্যাণরাষ্ট্র গড়বার বিন্দুমাত্র চেষ্টা করেন না। এখনও দুর্নীতি এর রন্ধ্রে রন্ধ্রে। আগে এই প্রশাসনকে দুর্নীতিমুক্ত না করতে পারলে সব ব্যর্থ হয়ে যাবে। 'এত বড় ফুটোপাত্রে জল ঢালি দিবারাত্রে বৃথা চেষ্টা তেষ্টা মেটাবার'। যে সব পলিসি সেটলমেন্ট করা হয়েছে, সেগুলি কার্যকর করতে এই কথাগুলি বিশেষভাবে বিবেচনা করতে হবে। এই বলে মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ কানাইলাল সরকারঃ** মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়ে গিয়েছেন এবং তার উপর আমাদের মাননীয় সদস্যা শ্রীমতী নুরেন্নেসা সাত্তার যেটাকে সমর্থন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার দু-একটা বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্ল সেন মহাশয় একটা কথা উল্লেখ করেছেন, সেটা হচ্ছে দেশে শান্তি নেই, এই শান্তি কবরের শান্তি, এই শান্তি শ্মশানের শান্তি। আমি জানি না কি ভেবে তিনি এই কথা বললেন। আজকে দেশে প্রত্যেক জায়গায় যদি দেখেন, তা হ'লে দেখবেন দেশে শান্তি আছে। যারা ১৯৬৭ সালের পর ১৯৭১ সাল দেখেছেন তারা যদি আজকে রাস্তায় বেরুন, তা হ'লে দেখতে পাবেন, দেশে নিশ্চয়ই শান্তি আছে। আমাদের নাসিরুদ্দিন সাহেব একটা কমপ্লেন করেছেন যে, যারা টিচার স্কুল অরগানাইস করেছেন তাদের বাদ দিয়ে নাকি নিজেদের লোক নেওয়া হচ্ছে। উনি ঠিক নীতিটা জানেন না। প্রাইমারী স্কুলে রেকগনিশন দিতে গেলে তাদের অ্যাপলাই করতে হয় ডি আই-র কাছে, তার পর তাঁরা গিয়ে ইনেসপেকশন করে তার পর তাদের ইন্টারভিউতে ডাকা হয় এবং ইন্টারভিউর মাধ্যমে টিচারদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়, সুতরাং এতে কারও কোন হাত নেই। যাই হোক, আজকে রাজ্যপাল যে ভাষণ

দিয়েছেন আমি সেই ভাষণে দেখেছি যে, আমাদের যে ১৭ দফা কর্মসূচি আছে প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার পক্ষ থেকে দেওয়া হয়েছে তাকে এবং সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষাকে বাস্তবে রূপ দেওয়ার অনেক কথা এই ভাষণের মধ্যে আছে। যেমন আমাদের সুন্দরবনের মত অনুন্নত এলাকার উন্নতির কথা, দার্জিলিং-এর উন্নতির কথা, এবং গ্রামীণ অর্থনীতি যাতে উন্নত হয় এবং সবুজ বিপ্লব যাতে দেশে আসতে পারে সে কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে।

এই ভাষণকে সমর্থন করে আমি আর একটা কথা বলব যে, ক্যালকাটা করপোরেশনের সম্বন্ধে তার ভাষণে তিনি দু-একটা কথা মাত্র বলেছেন। তিনি উন্নয়নের কথা বলেছেন, কিন্তু মেনট্যানেনসের কথা কিছুই বলেন নি। আমরা যারা আজ কলকাতায় বসবাস করছি, আমরা জানি, আজ আমরা অতি কষ্টে বসবাস করছি। আপনি জানেন জঞ্জালের দেশ কলকাতা— মানুষ আজ এখানে অত্যন্ত শোচনীয় অবস্থার মধ্যে বসবাস করছে। আপনি জানেন, জলের এখানে কি শোচনীয় অবস্থা, পয়ঃপ্রণালীর কি শোচনীয় অবস্থা। এখানের হাসপাতালগুলির অবস্থা আরও খারাপ। এখানে যে মেটারনিটি হোমগুলি বা চ্যারিটেবল ডিসপেনসারীগুলি আছে সেগুলিতে দেখবেন যে, ডাক্তার আছে তো ওষুধ নেই, ওষুধ আছে তো ডাক্তার নেই।

সেদিন রাত্রি ১১টার সময় এক দুস্থ ভদ্রলোক আমায় ডাকলেন যে তার নাতনী অসুস্থ, হাসপাতালেও কোন ডাক্তার নেই। আমি গিয়ে সেই চেতলার মেটারনিটি হাসপাতালে দেখি যে, সত্যিকারের কোন ডাক্তার সেখানে নেই। চিকিৎসক একজন আছেন, যিনি মাত্র একঘণ্টা ক'রে দিনে থাকেন। আমরা এরকম সর্বপ্রকার অসুবিধার মধ্যে আছি। অথচ সেদিন কাগজে দেখলাম কলিকাতা করপোরেশন থেকে আবার নূতনভাবে কর বসানো হচ্ছে। করদাতাদের সিভিক বলতে কিছু নেই, সেখানে আবার নূতনভাবে কর বসালে ঠিক হবে না। স্বাস্থ্য সম্বন্ধে দুই-একটি কথা বলে আমি শেষ করব। রাজ্যপালের ভাষণে, এ সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে। অর্থাৎ যেমন নূতন হাসপাতাল, পে ক্লিনিক, পলি ক্লিনিক তৈরি হবে। কিন্তু একটা জিনিস লক্ষ্য করছি যে, যতই আমরা হাসপাতাল, পে ক্লিনিক, পলি ক্লিনিক বাড়াচ্ছি ততই সাধারণ মানুষের দুর্দশা বেড়ে যাচ্ছে। যেমন একজন মিস্ত্রি, মজুর ইত্যাদি সাধারণ মানুষের হাড়ভেঙে গেল তাকে হাসপাতালে যেতে হবে। সেখানে গেলেই বলবে চারদিন পর এক্স-রে হবে। চারদিন পর এক্স-রে করতে গেলেই তার হাতে একটা শিলপ গুঁজে দিয়ে বলবে ৫ টাকা লাগবে। তবে সে যদি কোন এম এল এ-র রেকমেন্ডেশন নিয়ে যায় তা হলে তার ফ্রি এক্স-রে হবে। এই ফ্রি এক্স-রে করার জন্য টাইম দেওয়া হ'ল দশ দিন পর এবং বলা হ'ল প্লাস্টার কিনে আনতে হবে এবং তাতেও আবার ৬ টাকার বরাদ্দ, ১০ রকম আইটেম ভুল করে লেখা হল। ১০ দিন গেলে দেখা যাবে যে তার হাড় একদম ভেঙে গেছে, কিছু করা যাবে না। হাইড্রোসিল ব'লে দেখাতে এলে বলা হয় কাম আফটার সিক্স মান্থস ৬ মাস পরে গেলে আবার বলা হল কাম আফটার সিক্স মানথস। এইভাবে হার্নিয়া, এপেন্ডিসাইটিস এবং অন্যান্য অনেক রোগের চিকিৎসা সুসম্পন্ন হয় না এবং দিনের পর দিন তাদের হাসপাতালের দরজায় ঘুরতে হয়। তাই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এমন একটা ব্যবস্থা করুন যাতে সাধারণ মানুষ যেসমস্ত চিকিৎসার বন্দোবস্ত করছেন তার যেন তারা সুযোগ-সুবিধা পায়। এই কথা ব'লে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করছি।

**শ্রীশিবশঙ্কর বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে যোগ দিয়ে আমি সর্বপ্রথমে রাজ্যপালের ভাষণে যেখানে আইন-শৃংখলা স্থাপনের কথা বলা আছে সেই জায়গায় বলতে চাই। একথা আজ দিবালোকের মত স্পষ্ট যে, হিংসা ও অশান্তির রক্তনদী পার হয়ে আমরা একটা শান্তির আলোকজ্জ্বল তীরে এসে পৌঁছেছি এ বিষয়ে কোন সন্দেহ নেই। বিরোধী দলের ২-১ জন বলেছেন, এই রাজ্যে শান্তি-শৃংখলা নেই। স্টেট ২।৪টি ঘটনা হচ্ছে ঠিকই। কিন্তু গত ৩ বছর ধরে ঐ যুক্তফ্রন্টের বন্ধুরা মানুষের মধ্যে ঘৃণা, হিংসা যেভাবে জাগিয়ে তুলেছিলেন, যেভাবে দেশের মানুষ হিংসা ও ঘৃণার দিকে ছুটে গিয়েছিল তাকে একদিনে ম্যাজিক ওয়েড দিয়ে সরানো যাবে না। প্রফুল্ল সেন মহাশয় যে বললেন যে, এখানে শ্মশানের শান্তি বিরাজ করছে তাতে তাঁকে একথা বলব যে, পশ্চিমবাংলার

মানুষ এ জিনিস স্বীকার করবে না। তিমিরবাবু বললেন, এখানে গণতন্ত্র বলতে কিছু নেই। আমার বিরোধী দলের বন্ধুর স্বপ্নে যে রাষ্ট্রগঠনের কথা আছে সেখানে গণ আছে, তন্ত্র আছে, কিন্তু সেখানে দুটো মিলে গণতন্ত্র নেই। সেখানে জনসাধারণের মৌলিক অধিকারকে টুঁটি টিপে রেখে একনায়কত্বের কথা বলা আছে। তাই ওঁদের কাছ থেকে গণতন্ত্রের কথা যখন শোনা যায় তখন মাতৃগর্ভের মধ্যে যে শিশু আছে সেও আঁৎকে ওঠে।

[6-25—6-35 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এবার কৃষি সম্বন্ধে কিছু বলতে চাই। প্রফুল্ল সেন মহাশয় নিন্দার ছলে একটা প্রশংসা ক'রে ফেলেছেন, বলেছেন গম উৎপাদনের ক্ষেত্রে আমাদের ১০ লক্ষ টন গম উৎপাদিত হয়ে গেছে। কিন্তু ১০ লক্ষ টন গম উৎপাদন তো ঐ জমির ধারে গিয়ে গম দাও বললে তো গম উৎপন্ন হয় না, এই উৎপাদনের জন্য যে চেষ্টা, ইলেকট্রিসিটি নিয়ে যাওয়া, পাম্প বসিয়ে দেওয়া, ডিপ টিউবওয়েল বসানো, সার আনার প্রচেষ্টা করা—তার কথা রাজ্যপালের ভাষণে বলা আছে। গ্রামীণ অর্থনীতিকে উন্নতির পর্যায়ে পৌঁছে দেওয়ার জন্য আজকে সরকার যে প্রচেষ্টা করছেন এই প্রচেষ্টার মধ্য দিয়ে বেকার মানুষদের, ভূমিহীন কৃষি-শ্রমিকদের যাতে প্রতিষ্ঠিত করা যায় সেই দিকে দৃষ্টি দেওয়া রয়েছে। তাই আমি একথা বলি, নিন্দুকের রসনাকে উপেক্ষা ক'রে, যেসব নিন্দুকেরা আছে তাদের বিষ নিঃশ্বাস উপেক্ষা ক'রে গ্রামে গ্রামে বোরো ধানের সবুজ লকলকে চারাগুলি বাতাসে আন্দোলিত হচ্ছে এবং একথা আমাদের নিশ্চয়ই স্বীকার করতে হবে, এই আন্দোলনটা একটা নতুন যুগের সূচনা করছে, সেই যুগের কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। আমি সেজন্য গভর্নরের এই বক্তৃতাকে আন্তরিক সমর্থন জানাচ্ছি। এই প্রসঙ্গে একটা কথা ব'লে আমি শেষ করব, সেটা হচ্ছে, আমাদের সি পি আই বন্ধুরা আমাদের মুখ্যমন্ত্রীকে বুর্জোয়া বলেছেন। আমি বুর্জোয়া শব্দের অর্থ জানি না। কিন্তু স্যার, গ্রামের ভূমিহীন মানুষদের জমি দিয়ে দেওয়া যদি বুর্জোয়ার লক্ষণ হয়, যদি বেকারদের চাকরির ব্যবস্থা ক'রে দেওয়া বুর্জোয়ার লক্ষণ হয়, অবহেলিত নিপীড়িত মানুষের জন্য নতুন ক'রে কল্যাণ আনার চেষ্টা যদি বুর্জোয়ার লক্ষণ হয়, তা হ'লে সোমনাথ বাবুকে সবিনয়ে নিবেদন করব, আপনার ভোকাবলারি কিছু সংশোধন করুন। এই কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতুহিনকুমার সামন্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলব। খয়রাতি সাহায্যের কথা বলা হয়েছে। আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে জানাতে চাই, গ্রামবাংলায় জি আর প্রথা সম্বন্ধে। আজকে তাঁরা ব'লে দিন, অক্ষম, অন্ধ, আতুর, বৃদ্ধ-বৃদ্ধারা সরকারের কাছে যে জি আর পেত খয়রাতি সাহায্য পেত সেই সাহায্য তারা পাবে কি পাবে না। রাজ্যপালের ভাষণে অনেক কিছু বলা হয়েছে, চিরকাল বলা হয়ে থাকে, কিন্তু আমাদের বক্তব্য আজকে সরকারকে সঠিকভাবে তথ্যানুসন্ধান করতে হবে, সরকারকে সঠিকভাবে বলতে হবে, প্রোগ্রাম কি এবং প্রোগ্রামকে কিভাবে নিয়ে যাবেন। আইন-শৃংখলার নিশ্চয়ই প্রভূত উন্নতি হয়েছে, কিন্তু আমরা জানি বিগত ২৬ বছর পুলিসের সর্বাঙ্গীণ অংশ এবং সম্প্রতিকালে পুলিসের কিছু অংশ যেভাবে ঘুষ খাচ্ছে দ্বিগুণ ঘুষ খাচ্ছে তাতে আমরা জানি আইন-শৃংখলার শান্তির নামে কিছুসংখ্যক পুলিস সমাজের মধ্যে নতুন ক'রে সমাজবিরোধী তৈরি ক'রে যাচ্ছে। আমাদের কাছে ইতিহাস আছে দলিল আছে—যদি কোন যুবকের সংগে কোন পুলিসের সামান্য কথা কাটাকাটি হয়ে থাকে, তা হ'লে বর্তমান শাসনব্যবস্থায় পুলিসের হাতে এমন ক্ষমতা দেওয়া আছে যে সেই যুবকের নামে মিথ্যা কেস দিয়ে তাকে হাজতে আটকে রাখা হয়। আমাদের কাছে ইতিহাস আছে যে বালিতে ছুরিকাঘাত করা হয়েছে যারা ছুরিকাঘাত করেছে পুলিস তাদের গ্রেপ্তার করে নি অপর একজনকে গ্রেপ্তার করেছে। যে ছুরিকাহত হয়েছে সে হয়ত কেঁদে কেঁদে বলেছে অমুক লোক আমাকে ছুরিকাঘাত করে নি, কেন তাকে আটকে রেখেছ, এই ছেলেটি ছুরিকাঘাত করেছে, একে ধরে রাখ।

পুলিসের হাতে আজকে যে ধরনের ক্ষমতা দেওয়া হয়েছে তাতে আমি স্পষ্ট করে আপনার মাধ্যমে সরকারের কাছ থেকে জানতে চাই যে, তাঁরাই বিচার করে দেখুন আইনের ধারা প্রয়োগের ক্ষমতা পুলিসের হাতে দেওয়া উচিত কিনা? আমি জানি, অনেক ভাল ভাল ছেলেকে থানায় আটক করা হয়। আমি জানি না, এর কারণ কি এবং তাদের অপরাধ কি সেটাও জানি না। শুধু তাই নয়, দুদিন পর তাদের হাজত থেকে ফিরিয়ে এনে আবার তাদের হাজতে পাঠান হয়। আমার বক্তব্য হ'ল আপনারা যে নূতন সরকার তৈরি করেছেন তাতে যদি এইভাবে পুলিস তৈরি করেন, তা হলে আগামী দিনে সমাজবিরোধীদের কথা আমাদের নূতন করে শুনতে হবে, আমরা দেখতে পাচ্ছি, মন্ত্রিসভার অনেক সদস্যের কাছে আমলাতন্ত্র এবং বিশেষ করে প্রশাসন যন্ত্র কাজের দিক থেকে বাধা সৃষ্টি করছে এবং এটা আমরা খবরের কাগজেও দেখতে পাচ্ছি। সেই জন্য আমি মনে করি, মন্ত্রিসভার সদস্যদের এই সরকারী প্রশাসন যন্ত্র কিভাবে বাধা দিচ্ছে এবং যারা বাধা দিচ্ছে তাদের কিভাবে অপসারণ করবেন সেকথা রাজ্যপালের ভাষণে থাকা উচিত ছিল। গত বছর বর্ধমান জেলায় যেখানে আড়াই লক্ষ একর জমিতে বোরো ধান চাষ হয়েছিল, এবছর সেখানে কেন ৫০ হাজার একরে বোরো ধানের চাষ হ'ল তার কৈফিয়ত জনসাধারণ চাচ্ছে। রাজ্যপালের ভাষণে অনেক ভবিষ্যৎ এবং উজ্জ্বল মুহূর্তের কথা বলা হয়েছে। কিন্তু আমি জানতে চাই, যে চাষী চাষ করতে চায়, উৎপাদন বাড়াতে চায়, সেখানে যে সরকারী প্রশাসনযন্ত্র সেই চাষীকে জল সরবরাহ করতে পারল না তার কৈফিয়ত চাষীর কাছে কে দেবে? আমরা বিধানসভায় বক্তব্য রাখি, এম এল এ হিসেবে, মন্ত্রিমহাশয়রা বক্তব্য রাখেন মন্ত্রী হিসেবে এবং এখানে রাজ্যপালেরও একটা অংশ রয়েছে তাই তিনি এখানে ভাষণ দেন। কিন্তু আমাদের মনে রাখতে হবে, চাষীরও একটা বক্তব্য আছে। স্যার, চার মিনিটে কিছু বলা যায় না, তাই এখানেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅরবিন্দ নস্কর:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানিয়ে মাননীয় সদস্যা শ্রীমতী নুরুন্নেসা সাত্তার যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে স্বাগত এবং ধন্যবাদ জানিয়ে আজকে আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি একটা দিকের কথা বলছি এবং সেটা হচ্ছে পশ্চিমবাংলার মধ্যে কয়েকটি এলাকাকে অনুন্নত বলে বলা হয়েছে এবং সেগুলো হ'ল দার্জিলিং, ঝাড়গ্রাম এবং সুন্দরবন এলাকা। আমি এই সুন্দরবন এলাকা যেটা শোষিত, লাঞ্ছিত হয়ে রয়েছে সে সম্বন্ধে আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের অবস্থা খুব শোচনীয় হয়ে রয়েছে। আজকে ২৫ বছর পরও সেখানে স্কুল, কলেজ এবং হাসপাতাল নেই, সেখানের মানুষের যাতায়াতের রাস্তা নেই এবং বিদ্যুৎ মানুষের কল্পনারও অতীত। আজকে যে সরকার তৈরি হয়েছে এবং যে সরকার জনসাধারণের সবরকম সাহায্য এবং সহানুভূতি নিয়ে এগিয়ে চলেছে তাদের কাছে আবেদন রাখছি সি এম ডি এ যেমন একটা স্বায়ত্তশাসিত সংস্থা ঠিক তেমনি এই সুন্দরবন অঞ্চলের উন্নয়নের জন্য আপনারা এরকম একটা স্বায়ত্তশাসিত সংস্থা তৈরি করুন। আমরা চাই, সুন্দরবন একটা আলাদা জেলা হিসেবে গঠিত হোক। এখন সুন্দরবন নামে যে দপ্তর আছে সেটা নামেই দপ্তর হিসেবে আছে। সেখানে যে পরিমাণ সরকারী কর্মচারী এবং ফান্ড দরকার সেটা ক্রিয়েট করা হয় নি। আমি জানতে চাই সুন্দরবনের মানুষের প্রতি কি রকম বিমাতৃসুলভ ব্যবহার করা হবে? বকখালিতে কিছু বেকারসমস্যার সমাধান করা হয়েছে। আমি আপনাদের কাছে আবেদন রাখছি আরও সহানুভূতিশীল মনোভাব নিয়ে আপনারা এই সুন্দরবনের প্রতি দৃষ্টি দিন।

[6-35 – 6-45 p.m.]

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ পড়লাম এবং তার উপর চার দিন ধরে বিতর্কও শুনলাম। রাজ্যপাল সম্পর্কে [illegible] কথা বলা নাই যে রাজ্যপাল আমাদের মন্ত্রিমণ্ডলীর নীতি সম্বন্ধে বিবৃতি দেন সেই জন্য আমার মনে হয় রাজ্যপালের ভাষণে কিছুটা রাজনৈতিক পরিপ্রেক্ষিত থাকা উচিত ছিল। আমাদের দেশে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে গত কয়েক মাস আগে অনেক বড় বড় ঘটনা ঘটে গিয়েছে। যখন বিধানসভা বন্ধ ছিল তখন

ভিয়েতনামের যুদ্ধের অবসান হয়েছে, মার্কিন সাম্রাজ্যবাদ এশিয়াতে মস্ত বড় ধাক্কা খেয়েছে, সেই পরাজয়ের উষ্মা চাপতে না পেরে এশিয়ার বিভিন্ন দেশে মার্কিন সাম্রাজ্যবাদ ষড়যন্ত্রের জাল বিস্তার করছে, ভারতবর্ষে তো বটেই। উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের বিভিন্ন প্রদেশের রাজ্যে আজ অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করা হচ্ছে, তার মধ্যে মার্কিন গোয়েন্দা দপ্তরের চক্রান্ত কতখানি আছে সে সম্বন্ধে আমাদের শাসকরা পুরো অবহিত নন এবং আশংকা এই যে, আমরা যে শান্তির কথা বলছি বা যে স্বপ্ন দেখছি যে, আমাদের পশ্চিমবঙ্গকে কেন্দ্র ক'রে এখানে আবার গণ্ডগোল পাকাবার বা অশান্তির সৃষ্টি করাবার চেষ্টা মার্কিন গোয়েন্দা দপ্তর করছে, এ বিষয়ে কোন সন্দেহ নাই। মার্কিন গোয়েন্দা দপ্তরের কার্যকলাপের প্রমাণ ওড়িষ্যা, আসাম এবং অন্ধ্র। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে আসামের গণ্ডগোলের আগে মার্কিন প্রচার দপ্তর-এর কয়েকজন উচ্চশ্রেণীর কর্মকর্তা আসাম ঘুরে এসেছেন এবং ষড়যন্ত্র করেছেন। ওড়িষ্যাতে ছাত্র বিক্ষোভকে কেন্দ্র ক'রে মার্কিন প্রচার দপ্তরের কর্মকর্তারা সেখানে গিয়ে সলাপরামর্শ করেছিলেন সেখানকার ছাত্রদের সঙ্গে এবং পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা প্রভৃতি অশুভ শক্তিকে তারা জাগাবার চেষ্টা করছেন। এই যে ভারতবর্ষ বিশেষ করে পশ্চিমবঙ্গ, যে পশ্চিমবাংলায় একচেটিয়া পুঁজির গোষ্ঠী সর্বত্র পশ্চিমবাংলার মানুষকে বহুধা বিভক্ত ক'রে থাকেন, তাদের সুবিধার জন্য মার্কিন গোয়েন্দা চক্র, তারা নানা জায়গায় বিভিন্ন বিদ্যায়তনে ষড়যন্ত্রের জাল বিস্তার করছেন, এ সম্বন্ধে পশ্চিমবাংলার মন্ত্রিমণ্ডলীর অবহিত থাকা উচিত। সে সম্বন্ধে রাজ্যপালের ভাষণে সাবধান বাণী দেখতে পেলে ভাল হতো। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় আমরা গত বছর পূর্ব জার্মানীর গণতান্ত্রিক রিপাবলিককে ভারত সরকারের স্বীকৃতি দাবি ক'রে সর্বসম্মতক্রমে প্রস্তাব পাস করেছিলাম। আনন্দের কথা পশ্চিম বাংলার বিধানসভার সেই প্রস্তাব পাশ হওয়ার পর ভারত সরকার পূর্ব জার্মানীর গণতান্ত্রিক রিপাব্লিক সরকারকে স্বীকৃতি দিয়েছেন। এটা বিধানসভার গৌরব, এটা পশ্চিমবঙ্গে বিধান-সভার একটি ন্যায্য দাবি, পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষের এটা একটা প্রকৃত সেন্টিমেন্ট, তাকে আমরা তুলে ধরতে পেরেছিলাম প্রস্তাবের মধ্যে রাজ্যপালের ভাষণে এটা উল্লেখ থাকলে আমরা নিজেরা গৌরব বোধ করতাম। কিন্তু তাঁর ভাষণে সে সম্বন্ধে কোন উল্লেখ নাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুটি বিষয়ের উপর আলোচনা করতে চাই প্রথম হচ্ছে রাজ্যপাল তাঁর ভাষণে গণতান্ত্রিক অধিকার সম্প্রসারণের কথা বলেছেন এবং তিনি বলেছেন মজুর, কৃষক এবং অন্যান্য শ্রেণীর মানুষকে গণতান্ত্রিক অধিকার দেওয়া হবে, তাদের মজুরি বাড়াবার চেষ্টা করা হবে। খুব ভাল কথা, গণতান্ত্রিক অধিকার বাড়াবার জন্যই আমরা সংগ্রাম করছি। কিন্তু গণতান্ত্রিক অধিকার কথাটা খুব ফাঁকা কথা নয়, তার রাজনৈতিক ভিত্তি আছে এবং একটা অর্থনৈতিক ভিত্তি আছে। গণতান্ত্রিক অধিকার রক্ষার ব্যাপারে পারস্পরিক একটা বোঝাপড়ার কথা আছে, বিভিন্ন দলের বিভিন্ন মতের এবং শাসনের মধ্যে, প্রধানতঃ যাঁরা শাসন করছেন, তাঁদের দৃষ্টিভঙ্গি তা এখন পর্যন্ত যেটা সেটা হচ্ছে গণতান্ত্রিক অধিকার যাতে সম্প্রসারিত হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আশংকা হচ্ছে কতকগুলি ব্যাপারে, পশ্চিমবাংলার প্রেক্ষাপটে দেখতে পাচ্ছি, যার জন্য গণতান্ত্রিক অধিকার আমার মনে যতখানি সম্প্রসারিত করতে চাই বা মন্ত্রিমণ্ডলী প্রতিশ্রুতি দিচ্ছেন, তা পুরোপুরি রক্ষিত হচ্ছে না। অনেকগুলি আশংকা দেখতে পাচ্ছি। ধরা যাক, মজুরশ্রেণীর আন্দোলনের প্রশ্ন। যুক্তফ্রন্টের আমলেও তাঁরা একটা ঘোষণা করেছিলেন যে, পুলিস শ্রমিকশ্রেণীর আন্দোলনে বাধা দেবে না এবং তার প্রতি আক্রমণ করবেন না, যা আগে কংগ্রেস আমলে হত। পরবর্তীকালে মাননীয় সিদ্ধার্থবাবুর মুখেও শুনেছি শ্রমিক আন্দোলনে পুলিস ব্যবহৃত হবে না, স্পষ্ট ক'রে তিনি বলেন নি। এটা আশা করি। কিন্তু কিছু কিছু পুলিস অফিসার ভেবেছেন পুরাণো ধরনের শাসনব্যবস্থা বোধ হয় আবার ফিরে এসেছে ন্যায্য ট্রেড ইউনিয়ন আন্দোলনের ক্ষেত্রে মালিকের পক্ষে পুলিস অফিসাররা শক্ত হাতে আবির্ভূত হচ্ছে। বহু জায়গায় দেখেছি এটা হতে আরম্ভ হয়েছে। এটা অতিশয় অশুভ ইঙ্গিত। আমি আপনার মাধ্যমে এ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, তিনি এই ব্যাপারে অবহিত হোন সুস্পষ্ট ক'রে বলুন পুলিস শ্রমিকদের গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করবে না। আজকেই সংবাদ আছে, ইন্ডিয়ান অয়েল কোম্পানীতে, সেটা

একটা রাষ্ট্রায়ত্ত শিল্প প্রতিষ্ঠান, আজকে সেখানে পুলিস ১৩ জনকে গ্রেপ্তার করেছে। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মজুর আন্দোলনের ক্ষেত্রে কিছুদিন ধরে দেখতে পাচ্ছি ট্রেড ইউনিয়ন গণতান্ত্রিক আন্দোলন-এর উপর হস্তক্ষেপ হচ্ছে। ধরা যাক, ইন্ডিয়ান অয়েলের দৃষ্টান্ত। গত চার মাস ধরে এই ইন্ডিয়ান অয়েলে পাহাড়পুরেই হোক বজবজেই হোক আর কলকাতার শেক্সপীয়ার সরণিতে হেড অফিসেই হোক বহিরাগত গুন্ডাদের এনে, এবং বিশেষ দুঃখের কথা কোন একটি রাজনৈতিক দলের ঝান্ডা নিয়ে বার বার শ্রমিকদের আক্রমণ করছে, শ্রমিকরা কোন্ ট্রেড ইউনিয়নের অনুগামী হবে, তারাই ঠিক করে নেবে, কিন্তু এইভাবে গুন্ডাদের দিয়ে আক্রমণ করে তাদের গণতান্ত্রিক আন্দোলন ভাঙ্বার চেষ্টা করছে, পঙ্গু করার চেষ্টা করছে এবং এমন মারপিট করেছে যে, কয়েকজন শ্রমিককে হাসপাতালে যেতে বাধ্য হয়েছে। চার মাস ধরে এই ঘটনা ঘটছে, ইন্ডিয়ান অয়েল কোম্পানীতে হামলা বন্ধ হচ্ছে না। উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব, যদি শ্রমিকশ্রেণীর বৈধ আন্দোলনকে গণতান্ত্রিক আন্দোলনকে সম্প্রসারিত করতে চান এবং বিশেষ করে রাষ্ট্রায়ত্ত গুরুত্বপূর্ণ শিল্প, পেট্রোলিয়াম যেটা জাতির গঠনের পক্ষে অন্যতম হাতিয়ার সেই শিল্পকে যদি এই বহিরাগত গুন্ডাদের আক্রমণ থেকে রক্ষা করতে চান, এ বিষয়ে অবিলম্বে দৃষ্টি দিন।

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা:** অন এ পয়েন্ট অফ ইনফরমেশন স্যার, এই যে উনি বললেন কোন একটি রাজনৈতিক দলের ঝান্ডা নিয়ে আক্রমণ করছে, তার নাম উনি করতে পারেন কি?

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তী:** তা পারি। আপনারা খোঁজ ক'রে জেনে নেবেন। আমি ইন্ডিয়া অয়েলের দৃষ্টান্তের কথা বললাম। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি তিনি যেন শ্রমিক শ্রেণীর ট্রেড ইউনিয়ন আন্দোলনকে বাঁচিয়ে রাখবার জন্য সচেষ্ট হন। এই ব্যাপারে পুলিসকে রাজনীতির ঊর্ধ্বে রাখবার জন্য চেষ্টা করবেন, আমি আশা করি আপনি এই অনুরোধ রাখবেন।

দ্বিতীয়তঃ গণতান্ত্রিক অধিকার সম্প্রসারণের কথা সম্বন্ধে আপনার মাধ্যমে আমি আর একটা বিষয় উপস্থিত করছি। আমাদের মাননীয় প্রবীণ সদস্য সোমনাথবাবু বলেছেন যাদের বিরুদ্ধে নকশালী প্রত্যক্ষ কার্যকলাপের অভিযোগ নেই, বিনাবিচারে আটক না রেখে মুক্তি দেওয়া যায় কিনা সেটা বিচার বিবেচনা ক'রে দেখবেন আশা করি। একদল তরুন যুবক তারা ভুল

[6-45—6-55 p.m.]

পথে গিয়েছিল, ভ্রান্ত পথে গিয়েছিল, যুদ্ধ ঘোষণা করেছিল। যুদ্ধে হেরে গেলে তো যুদ্ধ-বন্দীদের ছেড়ে দেওয়া হয়। তাই এক্ষেত্রেও আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাবো, এই নকশালপন্থী যারা এখন সমাজে প্রতিষ্ঠিত হতে চায়, যারা সমাজের মূলধারার সঙ্গে মিলে যেতে চায়, তাদের সরকার এই ব্যাপারে সাহায্য করুন। আর এখনো যারা রাজবন্দী হিসেবে গণ্য হয় নাই, তাদের আপনারা রাজবন্দী হিসেবে গণ্য ক'রে নিয়ে তাদের উপর মানবিক ব্যবহার করুন, মন্ত্রিমণ্ডলীর কাছে এই অনুরোধ করছি।

তারপর শিক্ষক ও শিক্ষা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে বিবৃতি আছে, সেই সম্পর্কে দু'-চারটি কথা আমি এখানে তুলে ধরতে চাই। এই যে দ্বিতীয় অনুচ্ছেদে শিক্ষা সম্পর্কিত একটা বক্তব্য ঘোষিত হয়েছে, আমরা আশা করেছিলাম, ১৯৭৩ সালে এই যে অধিবেশন হচ্ছে তাতে একটা অন্ততঃপক্ষে ঘোষণা দেখতে পাবো সরকারী বিবৃতির মধ্যে। সেটা হচ্ছে শিক্ষা ক্ষেত্রে ব্যাপক পরিবর্তন আনা হোক, যে পশ্চিমবঙ্গের প্রতি গ্রামে অন্ততঃ একটি ক'রে প্রাইমারী স্কুল স্থাপনের সংকল্প সরকার ঘোষণা করবেন। এই বছর কি সেই ঘোষণা এখানে করা যায় না যে পশ্চিমবঙ্গের কোন একটি গ্রামও প্রাথমিক বিদ্যালয়বিহীন রাখবো না? মন্ত্রি-মণ্ডলী এই দাবিটা একটু বিবেচনা ক'রে দেখবেন। তা হ'লে দেশের লোক আপনাদের দু' হাত তুলে আশীর্বাদ জানাবে।

আর একটা বিল পশ্চিমবঙ্গ-সরকার আনছেন ব'লে শুনেছি, বৃটিশ সাম্রাজ্যবাদের আমলের একটি সুপ্রাচীন শিক্ষা আইন বদলিয়ে পূর্ণাঙ্গ একটি প্রগতিশীল আইন এখানে আনবেন ব'লে মাননীয় মন্ত্রী ঘোষণা করেছেন। এটা খুবই আনন্দের কথা। কিন্তু অত্যন্ত বেদনার সঙ্গে ঘোষণা করতে চাই, এই বিল তৈরি করবার আগে কোন শিক্ষাবিদের সঙ্গে কোন আলোচনা হ'ল না, কোন পরামর্শ হলো না! সরকারী আমলাতন্ত্র সেই বিল তৈরি করেছেন। আমি জানিনা, কি বিল শেষ পর্যন্ত এখানে আনা হবে! শিক্ষক, শিক্ষাবিদ, অভিভাবক—তাদের কোন অভিমত সেই বিলে প্রতিফলিত হবে কিনা! শিক্ষার ভেতর দিয়ে একটা প্রগতিশীল জাতি গঠনের কথা সেই রকম প্রগতিশীল বিল এটা হবে কিনা জানিনা! এটা দুঃখের কথা, সরকার শিক্ষাসংক্রান্ত যে বিল আনবার কথা বলেছেন, সেখানে প্রখ্যাত শিক্ষাবিদদের সঙ্গে শিক্ষাসংক্রান্ত কোন রকম আলোচনা করার প্রয়োজন বোধ করেন নাই।

মাধ্যমিক শিক্ষা সংস্কার সম্বন্ধে সরকার আর একটি ঘোষণা করেছেন, ১১ ক্লাস ১০ ক্লাস হয়ে যাবে আগামী ১৯৭৪ সাল থেকে। এই ঘোষণা করবার আগেও কারো সঙ্গে মন্ত্রিমণ্ডলীর কোন আলোচনা হ'ল না। অধ্যাপক সমিতি তার বিরোধিতা করেছিলেন; বিশিষ্ট শিক্ষাবিদরাও তার বিরোধিতা করেছিলেন। অথচ সরকার ঘোষণা করলেন, ১৯৭৪ সালের পয়লা জানুয়ারি থেকে এই ১১ ক্লাসের পরিবর্তে দশ ক্লাস সুরু হবে সর্বভারতীয় শিক্ষাক্ষেত্রে একটা সামঞ্জস্য বজায় রাখবার জন্যই নাকি এই ব্যবস্থা। অতীতে ১১ ক্লাস হয়েছিল শিক্ষাসংস্কার কমিশনের সমস্ত সুপারিশ মঞ্জুর ক'রে। এর আগের মন্ত্রিমণ্ডলী এই ১১ ক্লাসের শিক্ষাক্রম চালু করেছিলেন। কেন করা হয়েছিল? কোন্ বৈজ্ঞানিক ব্যবস্থার উপর ভিত্তি ক'রে এটা হয়েছিল? তখন দোর্দণ্ড প্রতাপ ডি এম সেন ছিলেন বাংলাদেশের শিক্ষাসচিব। এখন আবার পুনরায় ১০ ক্লাস করার প্রয়োজন কেন হ'ল? কিসের ভিত্তিতে? সমগ্র শিক্ষা জগতের প্যাটার্ণের মধ্যে এর কী প্রভাব পড়বে সে সম্বন্ধে কিছুই বলা হয় নাই। শুধু তাঁরা ঘোষণা ক'রে দিলেন, ১০ ক্লাসের শিক্ষাক্রম চালু হবে, সর্বভারতীয় শিক্ষা প্যাটার্ণ অনুসারে। সর্বভারতীয় ব্যবস্থার সঙ্গে সামঞ্জস্য করুন, কিন্তু প্রশ্ন রয়েছে মন্ত্রিমণ্ডলী বলেছে, ১০ ক্লাস পাঠ্যক্রম তাঁরা তৈরি করবেন। এখনো হ'ল না। পরের দু'-বছর জুনিয়র কলেজে পড়তে হবে। মাধ্যমিক স্কুলগুলো সব জুনিয়র স্কুলে পরিণত হবে। এই সিদ্ধান্তের ফলে পশ্চিমবঙ্গের মাধ্যমিক শিক্ষকদের মধ্যে একটি প্রচণ্ড আতংক ও আশঙ্কার সৃষ্টি হয়েছে।

আপনি জানেন, এই বছর পশ্চিমবঙ্গের কলেজগুলোতে ছাত্র ভর্তি তেমন হয় নি, দু-একটি ভাল কলেজ ছাড়া। কেননা, এস এফের পাশের হার, হায়ার সেকেন্ডারি পাশের হার অত্যন্ত নীচে। মফস্বলের কলেজগুলো আর্থিক দুরবস্থার মধ্যে পড়েছে, সংকটের মুখে পড়েছে, অনেক কলেজ বন্ধ হয়ে যাবে। তার উপর আবার দ্বিবার্ষিক কলেজ হবে। অর্থাৎ যে কলেজগুলো আছে তাদের ভাল না ক'রে, তাদের আর্থিক দায়িত্ব গ্রহণ না ক'রে তারপর আবার দ্বিবার্ষিক সময়ের কলেজী শিক্ষা একটা বিপর্যয় ব'লে অনেকেই মনে করছেন। অধ্যাপকদের প্রতিনিধি-স্থানীয় সদস্যরা এই সম্পর্কে আশংকা প্রকাশ করেছেন। আমি মন্ত্রিমণ্ডলীর কাছে বিশেষ ক'রে শিক্ষামন্ত্রীর কাছে এই পরামর্শ উপস্থিত করতে চাই যে, এই ব্যাপারে সমস্ত কিছু করার আগে শিক্ষক সমিতির প্রতিনিধিদের সঙ্গে আলোচনা করুন। কিভাবে জুনিয়র কলেজ করবেন অথবা বর্তমান শিক্ষাক্রম সম্পর্কে আলোচনা করুন এবং আপনি নিজে ভাবুন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে কলেজগুলির আর্থিক দুরবস্থার ব্যাপারে আর একবার দৃষ্টি আকর্ষণ করতে চাই। কখনও শুনেছেন গভর্ণমেন্ট স্পনসরড কলেজ যেগুলোর ঘাটতি সরকারের দেওয়ার কথা এবং তাদের উদ্যোগে স্থাপিত এবং পরিচালিত তাদের শিক্ষকদের মাইনে দিতে পারছে না। গড়িয়া কলেজ বেহালা কলেজ, ব্রহ্মানন্দ কেশবচন্দ্র কলেজ এই সমস্ত কলেজের অধ্যাপকেরা মাইনে পাচ্ছেন না। এইগুলি তো স্পনসরড কলেজ। অদ্ভুত একটা অবস্থা চলছে। লেবরেটোরীর খরচ বেড়ে গিয়েছে কিন্তু এদের টাকা বাড়ে নি। প্রাইভেট কলেজগুলোর দুরবস্থা অবর্ণনীয়। আমি যে কলেজে পড়াই বংগবাসী কলেজ, কলকাতার বড় কলেজ, জাতীয় আন্দোলনের সঙ্গে যুক্ত ছিল, সেই কলেজ বন্ধ হয়ে যাওয়ার উপক্রম টাকার

অভাবে এবং অনেক প্রাইভেট কলেজের অবস্থা হচ্ছে এই রকম। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে কলেজগুলোকে আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা করুন যাতে কলেজগুলো বাঁচে, ছাত্ররা বাঁচে এবং শিক্ষকরা চরম সংকটের মধ্যে না পড়েন। মুখ্যমন্ত্রী কলেজ শিক্ষকদের কাছে ঘোষণা করেছেন, কলেজের শিক্ষকদের চাকুরির সার্ভিস সিকিউরিটির জন্য আইন হচ্ছে। যাতে এটা তাড়াতাড়ি কার্যকরী হয় সেজন্য তাঁকে অনুরোধ করছি।

পরিশেষে, আমি একটা ট্রাস্ট কলেজের কথা বলবো। এই ট্রাস্ট কলেজ যেগুলো রয়েছে সেখানে ব্যক্তিগত মালিকানার মতো কলেজ চলে। কংগ্রেস এবং কম্যুনিস্ট পার্টি একসঙ্গে কেরালায় ব্যক্তিগত মালিকানায় ট্রাস্ট কলেজগুলোর বিরুদ্ধে লড়াই করেছে। এই রকম কলেজী ব্যবসা এখানেও চলছে। এই রকম একটা কলেজ হচ্ছে সারদা বিদ্যাপীঠ, কামারপুকুরে যারা ১৫ জন অধ্যাপককে এক মুহূর্তে ছাটাই করেছে। যাতে এইটা বন্ধ হয় তার জন্য মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, তিনি অধ্যাপকদের কাছে এই সম্পর্কে প্রতিশ্রুতি দিয়েছেন। আমি আশা করি, তিনি দিল্লীতে যেমন করেছিলেন তেমনি এখানেও করবেন এবং কামারপুকুরের কলেজের ব্যাপারে তাঁর সিদ্ধান্ত জানাবেন।

আর একটা কথা, সেটা হচ্ছে সেকেন্ডারী এডুকেসন সম্বন্ধে। শিক্ষামন্ত্রী আজকে একটা স্টেটমেন্ট দিয়েছেন এবং আজকের স্টেটমেন্ট এবং আগেরটা এক। আমি শিক্ষামন্ত্রীকে বলি শিক্ষকরা দুরবস্থার মধ্যে রয়েছেন। ৬/৮ মাস তাঁরা টাকা পাচ্ছে না। ফেব্রুয়ারি মাসের মধ্যে যাতে গভর্নমেন্ট কিছু টাকা সমস্ত মাধ্যমিক স্কুলগুলিকে পাঠিয়ে দিতে পারেন। এর ফলে তাঁরা বাঁচতে পারেন এবং সরকারী প্রতিশ্রুতি এই আর্থিক বছরের মধ্যে কার্যকর হ'ল তারা সে সম্পর্কে নিশ্চয়তা অনুভব করতে পারেন। এইটুকুই আপনার মাধ্যমে অনুরোধ করতে চাই।

[6-55--7-05 p.m.]

**শ্রীকাশীকান্ত মৈত্র**: মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার উপর দীর্ঘ আলোচনা হয়েছে এবং মাননীয় সদস্যরা অনেক আলোকসম্পাৎ করেছেন এ পক্ষ, ও পক্ষ। আমি কয়েকটি মূল প্রশ্নে আজকে যাব। প্রথমতঃ মাননীয় সদস্য প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় কয়েকটি বক্তব্য রেখেছেন যার জবাব আজকে ঠিক দেওয়া যাবে না কেননা সময় কম, খাদ্য বিতর্কে তার জবাব দেব। তিনি বলেছেন কটাক্ষ করে যে আমি যখন বিরোধী দলে ছিলাম, তিনি যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং খাদ্য ও কৃষি মন্ত্রী ছিলেন তখন আমি অনেক সংখ্যাতত্ত্ব তাঁকে পরিবেশন করতে শুনতাম। তিনি হাউসে নেই তিনি থাকলে আমার কাছ থেকে শুনতে পারতেন। সংখ্যাতত্ত্বের প্রয়োজনীয়তা আমি তাঁকে দেখেই উপলব্ধি করেছিলাম। কারণ সংখ্যাতত্ত্ব তিনিই বেশি দিতেন। যখন দেখলাম হাউসে এসে দিনের পর দিন মাননীয় মুখ্যমন্ত্রী শুধু স্ট্যাটিসটিক্স শোনাচ্ছেন তখন আমি তাঁকে বলেছিলাম

statistics is like the Government of a fashionable lady which cenceals more than it reveals.

কাজেই সেই স্ট্যাটিসটিক্যাল জাগলারির মধ্যে আমি যেতে চাই না। কিন্তু আমি শুধু জিজ্ঞাসা করতে চাচ্ছি মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এবং বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের যে এই রাজ্যে কি গত ১০ মাসে সাত্যিই কোন উন্নয়নমূলক কাজ হয় নি? এই যে ১৮ কোটি টাকা ব্যয়ের প্রকল্প নেওয়া হয়েছে, তার মধ্যে ১০ কোটি টাকা কৃষি দপ্তরে খরচ হয়ে গেছে, এর মধ্যে পাম্প সেটস বসেছে, স্যালো টিউবওয়েল বসেছে, এ কি সবই কল্পনা, অলীক? এতে কি কৃষকরা উপকৃত হন নি? শিক্ষা দপ্তর প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে সাড়ে তিন হাজারের বেশি প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরী দিয়েছেন। এখন প্রাথমিক শিক্ষক নিয়োগের ব্যবস্থা চলছে এবং তাতে কম পক্ষে ৭ থেকে ৮ হাজার প্রাথমিক শিক্ষক নিযুক্ত হতে চলেছে এটা কি একটা উল্লেখযোগ্য অবদান এই সরকারের নয়? আমি মাননীয় বিধানসভার বিরোধী পক্ষের সদস্য আর এস পি'র বেস্টারউইচ সাহেবকে জিজ্ঞাসা করতে চাই এবং তাঁদের কমিউনিস্ট পার্টির মাননীয় সদস্যদের কাছে জানতে চাচ্ছি যে, এই রাজ্যে যেভাবে একের পর এক বন্ধ কারখানাগুলি শ্রম দপ্তর চেষ্টা করে খুলছেন অক্লান্ত পরিশ্রম করে এর কোন নজীর ভারতবর্ষের কোন সরকার দেখাতে পারবেন কি? তাঁরা বলছেন, কোন জিনিস হয় নি। এই রাজ্যে যুক্তফ্রন্ট

সরকারের আমলে অরাজকতার ফলে একের পর এক কলকারখানা বন্ধ হয়ে গিয়েছিল, সেই বন্ধ কারখানাগুলি শ্রম দপ্তর এবং মুখ্যমন্ত্রীর চেষ্টায় আবার খুলছে। ১লক্ষ ৭ থেকে ৮ হাজার কর্মী যারা এই রাজ্যে চাকুরি করতেন তারা আবার নূতন ক'রে চাকুরি ফিরে পেয়েছেন, তাদের মুখে আবার হাসি ফুটেছে। এটা কি কোন অ্যাচিভমেন্ট নয়? এটা কি প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের দৃষ্টি এড়াবে? এটা কিন্তু স্বীকার করেন নি। এটা কিন্তু তাঁদের নোটিস এড়াতে পারবে না। আসলে বিরোধী পক্ষ আমাদের অ্যাচিভমেন্ট স্বীকার করবেন না, আমি দুঃখের সংগে তাঁদের কাছে এই বক্তব্য রাখতে বাধ্য হচ্ছি। ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে দেখতে পাবেন দুই হাজারের উপর ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প খোলা হয়েছে—এটা কি কোন অ্যাচিভমেন্ট নয়? তিনি বলেছেন, সরকার চাকুরি দিয়ে কি করবেন। এ সম্বন্ধে মাননীয় সদস্য কানাই ভৌমিকও প্রশ্ন তুলেছেন। আমি জোরের সঙ্গে বলছি, খাদ্য বিতর্ক যখন হবে, প্রশ্নোত্তরের সময় যখন মাননীয় সদস্যদের প্রশ্ন আসবে তখন এর জবাব দেব। খাদ্য দপ্তরের ৪০০ লোক নিয়োগের ব্যাপারে যে বিতর্ক সৃষ্টি হয়েছে প্রশ্নোত্তরের সময় আমি এর উত্তর দেব। আমি জানাতে চাই যে যুক্তফ্রন্ট সরকারের আগের আমলে মাননীয় মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন যখন কংগ্রেস নেতা ছিলেন এই রাজ্যে, তখন খাদ্য দপ্তরে যেভাবে চাকুরি দেওয়া হয়েছিল তার থেকে অগণতান্ত্রিক। কিনা তাঁর কাছ থেকে আমি জবাব চাইবো, মাননীয় বিধানসভার সদস্যদের কাছ থেকেও চাইবো সেই প্রশ্নের জবাব। আমি মাননীয় বিধানসভার সদস্যদের কাছে জানতে চাইছি যে, প্রফুল্লচন্দ্র সেন বলেছেন, অনেক ষ্ট্যাটিসটিকস দেখিয়ে এবং কটাক্ষ করেছেন যে, কি তফাৎ আছে এই খাদ্য দপ্তরের -আমি ওঁকে জানাতে চাই যে, উনি যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ১৯৬৬ সালের ১২ই ডিসেম্বরের একটি হিসাব এখানে দিচ্ছি। তাঁর আমলে এই বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু চাল ৭৫০ গ্রাম এবং গম ১,০০০ গ্রাম করে অর্থাৎ মোট ১,৭৫০ গ্রাম দেওয়া হত সপ্তাহে। আর এই সরকার আসবার আগে কোয়ালিসন সরকারের বরাদ্দ ছিল আড়াই হাজার গ্রাম গম পার অ্যাডাল্ট, প্রতি প্রাপ্তবয়স্ক পিছু ৯৫০ গ্রাম চাল ছিল এবং আমরা বাড়িয়ে সেটা ১০০০ গ্রাম করেছিলাম। আর এই সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে নতুন সরকার গঠিত হবার পরে সেটাকে আমরা দু'বার চাল উল্লেখযোগ্যভাবে বাড়িয়েছি ১,১০০ গ্রাম করেছি যেখানে তাঁর আমলে ছিল ১,৭৫০ গ্রাম মাত্র ডিসেম্বর মাস পর্যন্ত, এই বছর ডিসেম্বর সেখানে ৩,৬০০ গ্রাম চাল, গম মিলিয়ে বিধিবদ্ধ রেশনিং এলাকায় দেওয়া হয়েছে। আমি বুঝতে পারছি না যে, মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী কেন কটাক্ষ করলেন।

তিনি আজকে বলছেন বিদ্রূপ ক'রে, আমি তাঁকে বলছি, এ সরকার খুব অসুবিধার মধ্যে দিয়ে চলেছে, ঠিকই খাদ্যের দারুণ অসুবিধা রয়েছে, কিন্তু আমরা আতঙ্ক ছড়াতে চাই না। তিনি একবারও বললেন না এই পশ্চিমবাংলার একদল রাজনৈতিক নেতা দিনের পর দিন বক্তৃতা দিয়ে যাচ্ছেন এই ব'লে যে দুর্ভিক্ষ কেউ ঠেকাতে পারবে না, সামনে দারুণ দুর্ভিক্ষ আসছে ইত্যাদি, আর এই ভাবে তাঁরা মজুতদার, মুনাফাখোর, চোরাকারবারী এদের হাত শক্ত করছেন, তিনি তা বললেন না। তিনি একথাও বললেন না যে, খাদ্য রাজনীতির ঊর্ধ্বে, খাদ্য নিয়ে এ ধরনের রাজনীতি করা উচিত নয়। তিনি কি এ রাজ্যের ফলন ও সঙ্কটের কথা জানেন না? নিশ্চয়ই জানেন, বরং আমার চেয়ে ভালই জানেন, খাদ্য সম্বন্ধে তাঁর প্রচুর জ্ঞান আছে, খাদ্যমন্ত্রী হিসাবে তাঁর প্রচুর জানা ছিল, তথ্যের উপরও তাঁর প্রচুর দখল ছিল, আজকেও আছে, কাজেই এই রকম একজন প্রবীণ পারলামেনটেরিয়ানের কাছে এই ফেয়ারনেস আমরা আশা করেছিলাম বা এই সেন্স অব ফেয়ারনেস আমরা আশা করেছিলাম, কিন্তু তা তিনি করেন নি। তা হ'লে আমরা কি তাঁকে বলতে পারি না তাঁর আমলে যখন সবচেয়ে বেশি প্রকিওরমেন্ট হয়েছিল চালের, যখন গমের অবস্থা সবচেয়ে ভাল ছিল, তখন তিনি দেশবাসীকে কাঁচকলা খাওয়ার পরামর্শ দিয়েছিলেন। কিন্তু আমরা তা একবারও বলি নি। কারণ আমরা জানি আমাদের অসংগতি, অক্ষমতা, লিমিটেসান। কিন্তু তিনি কি ক'রে ভুলে গেলেন যে, নুরুল ইসলাম, ১২ বছরের ছেলে, কেরোসিন তেলের দাম বেড়েছিল ব'লে প্রতিবাদ করতে গিয়েছিল, তাকে গুলি ক'রে হত্যা করা হয়েছে তাঁর আমলে, আমরা তার বিরুদ্ধে আন্দোলন করেছিলাম, তিনি কি ক'রে ভুলতে পারলেন যে, পাঁচলা স্টেশনে, হাওড়া স্টেশনে বা বিভিন্ন স্টেশনে গ্রামের মেয়েরা এক কিলো, দু'কিলো করে চাল আনতে গিয়েছিল ব'লে গুলি ক'রে তাদের হত্যা করা হয়েছে এবং যা নিয়ে এডজর্নমেন্ট মোশান আমিই একদিন এনেছিলাম, তিনি কি ক'রে ভুলে

গেলেন কৃষ্ণনগরের ঐতিহাসিক খাদ্য আন্দোলনের কথা যাতে তিনজন যুবককে গুলি ক'রে মারা হয়েছিল? এখানে বিশ্বনাথ চক্রবর্তী মহাশয় বললেন, গণতান্ত্রিক অধিকার নেই। কিসে নেই? তারাও তো ছিলেন যুক্তফ্রন্ট আমলের সময়। আজকে সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী হবার পর কবে কোথায় শ্রমিকদের উপর, ছাত্রদের উপর, খাদ্য নিয়ে আন্দোলন যাঁরা করেছেন তাঁদের উপর আঘাত এসেছে? তা আসতে পারে না, আসে নি এবং আনার চেষ্টাও করা হয় নি। সুতরাং মাননীয় প্রফুল্লচন্দ্র সেন যেটা বলেছেন সেটা ভুল বলেছেন এবং আমি আশা করি তার ভুল তিনি বুঝতে পারবেন। তাঁকে আরো জানাতে চাই যে, ১৯৭২ সালের ডিসেম্বর পর্যন্ত এত চাল এবং এত গম বিধিবদ্ধ রেশনিং এলাকার বাইরে গ্রামের মানুষকে কোন কালে দেওয়া হয় নি। ক, খ, গ, ঘ, ঙ শ্রেণী পর্যন্ত এটা দেওয়া হয়েছে। যতক্ষণ আমাদের ভাণ্ডারে ছিল আমরা ঢেলে দিয়েছি, আমরা চেষ্টা করেছি। এই যে এত বড় খরা গেল—ওঁরা বলছেন জনতার সঙ্গে আমাদের যোগাযোগ নেই, এ সরকার বুর্জোয়া সরকার। এই যে গ্রামে গ্রামে, মফঃস্বলে মফঃস্বলে ক্যাবিনেট মিটিং হয়েছে এবং এই ভাবে যে গ্রামের সাধারণ মানুষকে কাছে টানার চেষ্টা করা হয়েছে, তাদের দুঃখদুর্দশার কথা শোনার চেষ্টা করা হয়েছে, যুক্তফ্রন্টের আমলে সেটাও তো হয় নি। বলতে পারেন, ফল খুব আশাপ্রদ হয় নি, না হতে পারে, কিন্তু ভাল জিনিসের ভালটুকুও ভাল। এই যে চেষ্টা গ্রামের মানুষের কাছে যাওয়ার এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। তারপর খরার সময় দেখেছি মুখ্যমন্ত্রী গভীর রাত্রে ক্যাবিনেট মিটিং ডেকেছেন, প্রায় রাত্রি দেড়টা পর্যন্ত মিটিং হয়েছিল এবং সেকথা সাংবাদিকরা জানেন, তাঁরা [illegible] বসে থেকেছেন। যেদিন খরার খবর এসেছে তার পরের দিনই প্রতিটি মন্ত্রীকে মুখ্যমন্ত্রী বিভিন্ন জেলাতে পাঠিয়েছেন। কাজেই কোথায় চেষ্টা ছিল না সেটা আমি জানতে চাই। চেষ্টা হয়েছে। তবে একথা তো আমরা বলি না যে ১৭ দফা কর্মসূচিকে রাতারাতি আমরা রূপ দিতে পারবো। ডাঙ্গে সাহেবের একটা গুরুত্বপূর্ণ উক্তি নিয়ে অনেক উত্তাপের সৃষ্টি হয়েছে। আমি মাননীয় সদস্যদের বলব যে, তাঁরা যেন ইতিহাসটা ভাল করে অনুধাবন করেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি ২/১টি কথা না ব'লে পারছি না, আমাকে বলতেই হবে, আজকে ডাঙ্গে সাহেব যেকথা বলেছেন সেটাকে ফাঁকা আওয়াজ, গালিগালাজ বা সমালোচনার চোখে দেখলে হবে না, এর পেছনে একটা গভীর চক্র রয়েছে এটা আমাদের বুঝতে হবে। শুধু সি আই এ-র চক্র একথা বললেই হবে না। আমরা জানি, ভারতবর্ষের প্রধানমন্ত্রী সি আই এ-র চক্র সম্বন্ধে খুবই সচেতন, তিনি দেশবাসীকে সাবধান ক'রেও দিয়েছেন, কিন্তু একথা তো আমরা ভুলতে পারছি না যে, আমেরিকা নরমেধ যজ্ঞ ভিয়েতনামে করেছে, ধ্বংস করেছে, মানুষ মেরেছে, হাসপাতালে শিশুদের হত্যা করেছে আজকে সেই আমেরিকার কাছে চাইতে হচ্ছে ভিয়েতনামকে রিভিল করার জন্য।

[7-05--7-15 p.m.]

আজকে নর্থ ভিয়েতনাম সম্পর্কে রাজনীতির ছাত্ররা কে না জানে যে,

North Vietnam is divided into two camps—a camp of fielders and a camp of fighters—group which is called a group of hawks and a group which is called a group of doves.

বাজ পাখী এবং শান্তির প্রতীক কপোত, এই দ্বন্দ্ব সেই দেশেও শুরু হয়েছে। আজকের খবরের কাগজে সকাল বেলা দেখেছি যে কিসিংগারের সঙ্গে মাওসেতুং এর আলোচনা চলছে। কিসের এত গোপন আলোচনা? তারা তাদের জাতীয় স্বার্থে সব কাজ ক'রে যাবেন। ভারতবর্ষ যখন তাদের নিজেদের জাতীয় স্বার্থে একটা প্রাগমেটিক ভিউ নিয়ে কথা বলবার চেষ্টা করবেন, তখনই প্রশ্ন উঠবে, গেল গেল, সব গেল, মনোপলিস্টদের কাছে আত্মসমর্পণ হয়ে যাচ্ছে। আজকে ডাঙ্গে সাহেব বলছেন, কো অপারেট, অ্যাসার্টেন কো-অপারেট, ভাল কথা অ্যাসার্টেন কো-অপারেট ব'লে বলছেন,

we shall ascertain co-operate increasingly, both in the Centre and in the States and that too on our own terms.

খুব ভাল কথা। মাননীয় শ্রীডাঙ্গে মহাশয় এই হাউসের মেম্বার নন, তিনি সর্বভারতীয় কমিউনিস্ট পার্টির একজন নেতা—এই হাউসে কয়েকজন মাননীয় সদস্য আছেন, যাঁদের

ব্যক্তিগত ভাবে আমি জানি, যেমন মাননীয় সদস্য অশ্বিনী রায়, মাননীয় সদস্য সোমনাথ লাহিড়ী, ডাঃ হরশংকর ভট্টাচার্য, শ্রীকানাই ভৌমিক, শ্রীঅজিত গাংগুলী, ডাঃ গনি, আমি এই বিধানসভার সদস্য হিসাবে যখন থাকবো না, দূর থেকে যদি দেখি, এই বিধানসভায় এই ধরনের ব্যক্তিরা নির্বাচিত হতে পারেন নি, আমি দুঃখ পাবো। আমি মনে করি, এই হাউসের ডিবেট এঁদের অ্যাবসেন্সে অনেকটা হালকা হবে, এঁরা অনেক কিছু কনট্রিবিউট করছেন। হতে পারে তাঁদের সংগে ফান্ডামেন্টাল ডিফারেন্স আছে। আমাদের কম্যুনিস্ট বন্ধুদের সংগে অনেক সদস্যের ব্যক্তিগত বিদ্বেষের কোন অবকাশ নেই। ডাংগে সাহেব যে কথা বলেছেন, আমি তাঁর পুনরুক্তি করে বলবো,

Yes, the stand of a Congress Party would also be to assert and co-operate and on our own terms.

আমরা কো-অপারেশন চাই, আমরা অ্যাসার্ট করবো যে আমাদের এই দেশে আমরা যে সমাজতন্ত্র আনবো

that will not be a redundant raplica of Soviet Socialism or Proven Socialism or Yugoslav Socialism. It would be a Socialism of Indian brand

এবং সেই

Socialism suited to Indian conditions, Socialism suited to Indian traditions and culture. That is our terms.

আমরা চৈনিক সমাজতন্ত্র আনবো না, আমরা রুশ সমাজতন্ত্র আনবো না, দ্যাট ইজ আওয়ার টার্মস। এই টার্মসে যদি কেউ কো-অপারেট করতে চান, তা হলে হাত বাড়ানো থাকবে, যদি কেউ বলেন, এই টার্মসে কো-অপারেট করবো না, এখানে কো-অপারেট করতে গেলে

It must be on the terms suggested by us Let us part company.

হবেই, এটা ফান্ডামেন্টাল কথা বলছেন। পার্টিং অব দি কম্প্যানি, অনেক মাননীয় সদস্যরা বলেন যে, ১৭ পার্সেন্ট পোলিং— আমি একজন সামান্য ইতিহাসের ছাত্র হিসাবে বলছি, তাঁরা যেন ইতিহাসের শিক্ষা ভুলে না যান। ইউরোপের সোসালিস্টরা বার বার কর্মসূচির ভিত্তির ঐক্যের কথা বলে নিজেদের কবর রচনা করেছিলেন, আদর্শকে বাদ দিয়েছেন।

It cannot be a mere problematic unity.

সেই আইডিয়লজিক্যাল কনটেন্টকে বাদ দিয়ে যদি শুধু কর্মসূচির ভিত্তিতে ঐক্য ঐক্য করেন, তা হলে কোন দিন সেই ঐক্য হতে পারে না, এই কথা পরিষ্কার। আজকে ডাংগে সাহেব যে কথা বলেছেন, কেন্দ্রীয় বিষয় কি বলেছেন, বলছেন সেই জাল ভোট, সেই অরাজকতা, বলছেন কংগ্রেসে সন্ত্রাসের রাজনীতি সৃষ্টি করছে, বলছেন কেন্দ্র পশ্চিমবাংলাকে ধ্বংস করে দিতে চাচ্ছে। এদের উদ্দেশ্য কি — উদ্দেশ্য সেই এক। ভারতবর্ষের কংগ্রেসে শ্রীমতী গান্ধীর নূতন শক্তি উদ্দিত হবার পর এই শক্তিকে আঘাত হানবার দুটো চেষ্টা চলছে। বাইরে থেকে একদল মার্কসবাদী তারা আক্রমণ করছে, বলছে এই শক্তি অগণতান্ত্রিক শক্তি, এই শক্তি জনস্বার্থ বিরোধী শক্তি, এই শক্তি বুর্জোয়া এবং প্রতিক্রিয়াশীলদের ধারক এবং বাহক, এই শক্তিকে খতম কর। বাইরে থেকে এই চেষ্টা চলছে। এই প্রচেষ্টার জন্য চলবে এই পূর্বাঞ্চল-এর অরাজকতার রাজনীতি, সেই জন্য বার বার বলতে হবে এই সব কথা, কংগ্রেসের বিরুদ্ধে দুর্নাম রটাতে হবে। আর একদল চেষ্টা করবে মার্কসবাদীদের নাম দিয়ে না হোক, ভদ্র নাম দিয়ে হোক, একটা রেসপেক্টেবিলিটি সামনে রেখে, তাঁরা এসে বলবেন ভেতর থেকে কংগ্রেসের বিরুদ্ধে দুর্নাম ছড়াবে। যারা বলবেন, কংগ্রেসের বিরুদ্ধে সমালোচনা করবেন—আমি বলি এই অ্যাসার্টেন কো-অপারেশনের মধ্যে দিয়ে, এই শ্লোগানের মধ্যে দিয়ে তাঁরা চাইছেন, সেটা হ'ল

to vilify and to split the congress, beware.

আমাদেরও কিন্তু চোখ আছে, বন্ধুর সংগে বন্ধু হিসাবে হাত মেলাবো কাছাখোলা বাবাজীর মত নয়। চোখে চোখ রেখে বন্ধুর সংগে হাত মেলাবো। আপনারা শুধু যদি মনে করে থাকেন যে, লেলিনবাদী কৌশল আপনারাই রপ্ত করেছেন, তা হ'লে কিন্তু ভুল করবেন। যদি বলেন বুর্জোয়া সরকার এবং বুর্জোয়া সরকারের আভিধানিক অর্থে শুধু নয়, লেনিনবাদী

অর্থে, মার্কসবাদী অর্থে, তারা সব সময় সচেতন থাকবে তাদের শ্রেণী শত্রুর বিরুদ্ধে লড়বার জন্য এবং এই যদি আপনাদের সামাজিক, রাজনৈতিক ব্যাখ্যা হয়ে থাকে, তা হ'লে আমি বলছি লেনিনের একটা কথা,

The Communist must be prepared to make every sacrifice and if necessary, even resort to all sorts of cunning, schemes, stratagems, to employ illegal methods, to evade and conceal the truth in order to penetrate in trade unions, to remain in them and to conduct the communist work in them at all costs.

এটা মহামতি লেনিনের কথা। ঠিক আছে এটাই যদি আপনাদের কৌশল হয় সেই কৌশল বোঝবার বুদ্ধি কেন আমাদের থাকবে না? সেটা বুঝতে পারলে যদি কংগ্রেস পার্টির কর্মীরা গ্রামে গঞ্জে, শহরে নিজেদের শ্রেণী বন্ধুদের সংগঠন করবার জন্য, শ্রমিক, কৃষকদের পার্শ্বে গিয়ে দাঁড়ান, তাতে আপনারা হয়তো দুর্বল বোধ করতে পারেন, আপনারা অসহায় বোধ করতে পারেন, কিন্তু রাগ করা চলবে না। কারণ আমরা জানি এই বিধানসভার নেতা—আমি দেখেছি মাননীয় প্রাক্তন উপমুখ্যমন্ত্রী শ্রীবিজয় সিং নাহার, মাননীয় কৃষ্ণকুমার শুক্লা এবং শ্রীআনন্দ-গোপাল মুখোপাধ্যায়, এই তিনজন নেতাকে আমি দেখেছিলাম পুরোনো দিনে লেবার ফ্রন্টের নেতা হিসাবে, তাঁরা শ্রমিক আন্দোলন করেছিলেন। মার্কসবাদী বন্ধুরা দেখেছিলেন, কংগ্রেস কোন ট্রেড ইউনিয়ন ফ্রন্টে যাবে না। কংগ্রেস ক্ষেতমজুরদের নিয়ে আন্দোলন করবে না, কংগ্রেস কৃষকদের নিয়ে সংগঠন করবে না, কংগ্রেস ফেরিওয়ালা, রিক্সাওয়ালাদের নিয়ে সংগঠন করবে না, কংগ্রেস শিক্ষকদের নিয়ে আন্দোলন করবে না, কংগ্রেস উদ্বাস্তুদের নিয়ে আন্দোলন করবে না, এটা তাদের ধারনা ছিল। আজকে কি দেখেছি, আজকে দেখছি সেখানে তরুণ যুবকরা উঠেছেন, যেমন পংকজবাবু, বারিদবাবু, সুব্রতবাবু, সমীরবাবু, প্রদীপবাবু এ'রা বিরাট বিরাট সংগঠন গড়ে তুলেছেন, কোলিয়ারি এবং শিল্পাঞ্চলে— সুকুমারবাবু এ'রা কাজ করছেন, তোমাদের ময়দানে, এদের উপেক্ষা ক'রে কোন লাভ হবে না। এঁদের কিন্তু শক্তি আছে। আজকে এঁরা শ্রমিকদের মধ্যে ঢুকেছেন সেই শক্তিকে কিন্তু অস্বীকার ক'রে লাভ নেই। আজকে ওঁরা বলছেন এই অরাজকতার রাজনীতি আনার চেষ্টা হচ্ছে এবং দোষ দেওয়া হবে সি আই এ-কে। সি আই এ-এর বিরুদ্ধে লড়বার জন্য সরকার সচেতন আছেন। আমি জিজ্ঞাসা করবো খুব বিনয়ের সঙ্গে যে বুর্জোয়া সরকারের নেতা হিসাবে মুখ্যমন্ত্রী মহাশয়কে বলা হ'ল যে বুর্জোয়া নেতা সেই দলের নেত্রী হলেন কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধী। আমি জিজ্ঞাসা করতে চাই খুব বিনয়ের সঙ্গে মাননীয় সদস্যদের কাছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৃথিবীর ইতিহাসে একজন নেতা বা একজন নেত্রী দেখাতে পারেন, যিনি ভিয়েতনামের এমন একটা নৃশংস নরহত্যার বিরুদ্ধে এই রকম একটা কথা বলতে পেরেছেন যে ভিয়েৎনামবাসীদের গায়ের রং যদি হলদে না হয়ে সাদা হ'ত, তা হ'লে আমেরিকা কোনদিন এত টন টন বোমা বর্ষণ কি করতে পারতো। আজকে আমার গর্বে বুক ভরে যায়, এই কথা বলেছেন আমাদের দলের নেত্রী ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী। এবং এই কথা কিন্তু আসেনি ব্রেজনেভ, মাওসেতুং, চৌ এন-লাই, কোসিগন, কারো কাছ থেকে। কারণ তারা জাতীয় স্বার্থ দেখেছে, তারা সোভিয়েট ন্যাশন্যাল ইন্টারেস্ট দেখবেন। এমন কথা তারা বলবেন না যাতে সোভিয়েট রাশিয়ার সঙ্গে আমেরিকার রিলেশন খারাপ হয়ে যায়। চীন এমন কোন কাজ করবে না যাতে আমেরিকার সঙ্গে চীনের রিলেশন খারাপ হয়ে যায়। কারণ চীন জানে জাপান আজকে তাদের শত্রু হতে চলেছে। তার কর্মাপিটিটর আমেরিকা জানে জাপান তার শত্রু হতে চলেছে। চায়না তাই একবার জাপানকে উস্কাবে রাশিয়ার বিরুদ্ধে, আবার আমেরিকাকে বলবে আপনারা সৈন্য এখনই নিয়ে যাবেন না।

There will be political power vaccum in the East, please station your forces, American forces, forces of aggression in South East Asia.

কেন, কিসের জন্য? ঐ জাপানের ভয়ে এই চেষ্টা চলবে। আজকে তাই ভারতবর্ষের প্রধান-মন্ত্রী যখন এই কথা বলেছেন, কৈ এই কথা তো আর কেউ বলেন নি? প্রধানমন্ত্রী যে কথা বলেছেন, সেটা অভিনন্দনযোগ্য যা পৃথিবীর কোন রাষ্ট্রের নেতা বলতে সাহস পান না। আজকে সোমনাথবাবু বলেছেন যে, শ্রীসিদ্ধার্থশংকর রায় দাদুর পরিচয়ে পরিচিত নন। কিন্তু আমি বলছি যে দেশবন্ধু দাসের জন্য গর্ববোধ শুধু সিদ্ধার্থশঙ্কর রায় তথা বংশের লোকেরই

থাকবে না, যতদিন বাঙালী জাতি হিসাবে বেঁচে থাকবে, এই মহামানব দেশবন্ধু দাসকে শ্রদ্ধার সঙ্গে, কৃতজ্ঞতার সঙ্গে স্মরণ করবে। পৃথিবীর বহু রাজনৈতিক দলের নেতা জন্মেছেন, কিন্তু এতবড় নোবল ক্যারেক্টার-এর নেতা পৃথিবীতে জন্মেছেন কিনা আমি জানি না। বহু রাজনৈতিক নেতা জন্মেছেন, তাঁরা মারা যাবার পর তাঁদের ছেলেমেয়েদের সংসার সব কিছুর ব্যবস্থা ক'রে গেছেন। আর দেশবন্ধু দাস, তখনকার দিনে ১৯২৩/২৪ সালে ৫৪ হাজার টাকা যাঁর মাসিক রোজগার ছিল, সমস্ত কিছু এক কথায় ছেড়ে দিয়ে রাজভিখারীর বেশে পথে এসে দাঁড়ালেন। তাঁর ছেলেমেয়ে, তাঁর স্ত্রী বাসন্তী দেবী, এঁরা কোথায় এসে দাঁড়াবেন, তা একবারও ভাবেন নি। আমি জানতে চাই, পৃথিবীর ইতিহাসে এই রকম একটাও কি চরিত্র আছে?

[7-15—7-25 p.m.]

আজকে শুধু সিদ্ধার্থবাবু কেন আমরাও গর্ববোধ করি। আজকে যারা চাইছেন দেশবন্ধুকে আমরা ভুলে যাই, যারা চাইছেন নেতাজীকে আমরা ভুলে যাই, মহাত্মা গান্ধীকে আমরা ভুলে যাই, মাতঙ্গিনী হাজরার কথা আমরা ভুলে যাই সমস্ত জাতীয়তাবাদী নেতাদের কথা যদি আমরা ভুলে যাই, তা হ'লে একটা ভ্যাকুম তৈরি হবে। কিন্তু ভুললে তা হবে না। মাননীয় সদস্য সোভিয়েত রাশিয়ার কথা বলেছেন যে, মনোপলি হাউসের একটা এক্সপেনসন তৈরি হোক। আমি জিজ্ঞাসা করছি, পশ্চিমবাংলায় আমাদের সমস্যা কি? সবাই বলছেন বেকারী। আমি জানি ভয়ংকর বেকারী গ্রামে এবং শহরে শিক্ষিত, অর্ধশিক্ষিত এবং অশিক্ষিতদের মধ্যে। কিন্তু এটা দূর করা শুধু সরকারী চাকুরি দিয়ে যাবে না। এর জন্য ব্যবসা একটা দিক, বাণিজ্য একটা দিক, সেটাও লিমিটেড, কারণ বাঙালী ছেলেদের রিসোর্সের অনেক কম। সব চেয়ে বড় স্পিয়ার হবে শিল্প। ক্ষুদ্র, কুটির এবং বৃহৎ শিল্প এখানে করতে গেলে এক্সপানসন দরকার হবে। আজকে আমরা দেখছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক কিছু আলোচনা শোনা যাচ্ছে, তাই আমি আপনার অনুমতি নিয়ে একটা পুস্তকের পান্ডুলিপি থেকে বলছি যারা বলেন তারা যেন মনে না রাখেন যে, বাংলাদেশের কেউ এই সব কিছু জানেন না এবং এক তরফা শুনে যাবে। এক তরফা শুনতে আমরা প্রস্তুত নই। মহামতি লেনিন নিজে বিপ্লব করেছেন ১৯১৭ সালে। তাঁর নেতৃত্বে অক্টোবর বিপ্লব হয়ে গেল। মহামতি লেনিনের লোকান্তর ঘটে ১৯২৪ সালের এপ্রিল মাসে, আর ১৯২৮ সালে সোভিয়েত রাশিয়ায় কালেকটিভাইজেশন প্রথা চালু হল, স্ট্যালিনের আমলে সমস্ত রাষ্ট্র কর্তৃত্ব খামারের উপর। সেই রাশিয়াতে ১৯৬৬ সালে সর্বপ্রথম কৃষি শ্রমিক ক্ষেতমজুরদের মিনিমাম ওয়েজ বেঁধে দেওয়া হয়েছিল। আমি জিজ্ঞাসা করছি বিনয়ের সঙ্গে আমাদের মার্কসবাদী বন্ধুদের কাছে যে সোভিয়েত রাশিয়ার বুর্জোয়া সোসাইটি কেন আক্রান্ত হবে, সেখানে শিল্পপতিদের কোন চক্রান্ত ছিল না জোতদারদের কোন চক্রান্ত ছিল না কারণ স্ট্যালিন বুলডোজার দিয়ে সমস্ত শেষ ক'রে দিয়েছেন। দেখানে ১৯২৮ সালে কালেকটিভাইজেশন হ'ল, আর ১৯৬৬ সালে এগ্রিকালচারাল মিনিমাম ওয়েজ বেঁধে দেওয়া হ'ল, এই ৩৮ বছর সেখানে কৃষি শ্রমিকদের বসে থাকতে হ'ল একটা সমাজতান্ত্রিক সমাজে। সুতরাং একটা রাজনৈতিক দল মার্কসবাদের কথা বা তাদের সেই লাল পতাকা নিয়ে মন্ত্রীর গদিতে বসলেই দেশে সমাজতন্ত্র আসে না। সমাজতন্ত্র একটা লম্বা প্রসেস। মহামতি লেনিন যখন নতুন ইকোনমিক পলিসি আনলেন তার নিজের দেশে ক্লাস ওয়ার থেকে ওয়ার কমিউনিসম থেকে তখন তিনি ক্লাস ওয়ার থিয়োরী বর্জন করলেন। তার আগে তিনি বলেছিলেন যে, সমাজ সমাজতন্ত্রের দিকে যতই এগিয়ে যাবে ততই রক্তাক্ত শ্রেণী সংগ্রাম বাড়বে। এই মহামতি লেনিন জীবনের সায়াহ্নে এসে বুঝতে পারলেন দেশের সব চেয়ে বড় সমস্যা শান্তি, কারণ তিনি দেখছিলেন গ্রামে-শহরে কলে-কারখানায় অরাজকতা এবং তার ফলে তিনি নতুন ইকোনমিক পলিসি আনলেন এবং এনে বৃটেনের সঙ্গে চুক্তি করলেন। ১৯২১ সালে সোভিয়েত রাশিয়ার সঙ্গে ইংলন্ডের এগ্রিমেন্ট হ'ল—যারা ইতিহাসের ছাত্র তারা জানেন রাশিয়ার যে গোল্ড সেই গোল্ড রকেড করবার চেষ্টা করলেন ইংরেজ। বৃটেনের বণিকরা রাশিয়ার বণিকদের সঙ্গে হাত মেলালেন এবং রাশিয়ার সেই জিনিস ক্রয় করলে বৃটেনে সেটা অনন্ত বাধার সৃষ্টি করেছিল তখন লেনিন নিজে দূত পাঠালেন বৃটেনের সঙ্গে এগ্রিমেন্ট করলেন। এগ্রিমেন্ট যখন হতে চলেছে তখন ইংলন্ডের এক শ্রেণীর লোক, সরকারী অফিসার এবং রক্ষণশীল নেতারা এর বিরোধিতা করেছিলেন। এতে লেনিন উষ্মা প্রকাশ ক'রে বলেছিলেন 'আমি

বুঝতে পারছি না কেন ও'রা বিরোধিতা করছেন'। বিরোধিতা করবার কারণ হিসাবে তিনি বলেছিলেন যে, এখানে দেখা যাচ্ছে সাম্রাজ্যবাদী শিবিরের একটা প্রতিক্রিয়াশীল দল এবং একটা মিলিটারী ক্লিক আমাদের বিরুদ্ধাচারণ করছে। তিনি সেখানে আশা করেছিলেন যে, প্রগতি-শীল অংশ সেখানে আমাদের পক্ষ নেবে। তা হলে যে সাম্রাজ্যবাদী বৃটিশ সরকার সারা বিশ্বে সাম্রাজ্যবাদের শোষণের রথ চালিয়েছিল—মহামতি লেনিন তার নিজের রাষ্ট্র বিপ্লবের স্বার্থে বিপ্লবকে বাঁচাবার জন্য, সোসালিসিম ইন ওয়ান কান্ট্রি, একটা দেশের সমাজতন্ত্রকে বাস্তবরূপ দেবার জন্য ইংরেজের সঙ্গে চুক্তি ক'রে বলেছিলেন, 'মেকসিমাম কনসেসন, টু দি বৃটিশ ক্যাপিটেল'। তিনি বলেছিলেন তাঁর দেশের জন্য। আর আজকে যদি ভারতবর্ষের প্রধানমন্ত্রী বা আমাদের পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেন যে, বিসনেস হাউস এক্সপানসান করার আজকে সুযোগ দেওয়া হোক—আজ যদি এখানে কল কারখানা গড়া যায়, তা হ'লে এই হাজার হাজার লক্ষ লক্ষ ছেলেদের চাকুরি হবে এবং আমরা তা চাইব।

আমি আমার বাঁ পাশের বন্ধু ভারতীয় কম্যুনিস্ট পার্টির বন্ধুদের বলছি গণতন্ত্র বিরোধী এই চেষ্টা হ'লে গণতন্ত্র যেদিন শেষ হবে সেদিন আপনারা থাকবেন না, সোসালিজমও থাকবে না এবং দক্ষিণপন্থী শক্তিশালী দল, জাতীয়তাবাদী এবং উগ্র জাতীয়তাবাদ ভেক নেতা'রা আসবেন এবং তখন দক্ষিণপন্থী প্রতিক্রিয়া রথ এসে চলবে। ঠিক একই জিনিস হয়েছে স্পেন এ। গৃহ যুদ্ধের সময় একই ঘটনা হয়েছিল স্পেন এ। এর ফলে স্পেন এর বিপ্লবীরা মার খেয়ে গেল। কম্যুনিস্টরা একে একে সরে গিয়েছিল। তারপর তাঁরা বলেছে ফ্রাঙ্কো প্রতিক্রিয়াশীল শক্তি। কিন্তু মনেপ্রাণে তারা স্প্যানিশ ছিল - জাতীয়তাবাদী ছিল। দুঃখের বিষয় সেখানকার গণতান্ত্রিক শক্তি ফ্রাঙ্কো টেকে নি। ঠিক একই জিনিস ঘটেছে ইটালি-তে সেখানে কম্যুনিস্টরা সাহায্য করেছে। সোসালিস্ট ডেমোক্র্যাটদের বিরুদ্ধে লড়াই করে তারা ফ্যাসিস্ট মুসোলিনিকে সাহায্য করেছে। কিন্তু মুসোলিনির গণতান্ত্রিক শক্তি আসে নি। জার্মানীরা সোসালিস্টদের বিরুদ্ধে লড়ে সেখানে নাৎসী, হিটলারী পাওয়ার নিয়ে এসেছে। ভারতবর্ষের বাহিরে ইন্দোনেশিয়াতেও তাই হয়েছে। আমরা দেখছি স্পেন-এর মতন ইন্দোনেশিয়াতে একই জিনিস হয়েছে। তাই বলছি আমরা চাই কো-অপারেট করতে, অ্যাসার্ট করতে। সুতরাং এই সমস্ত কথা আর দয়া ক'রে বলবেন না। সিদ্ধার্থবাবু বুর্জোয়া দলের নেতা নন। কারণ তিনি যে রাজনৈতিক দলের সেই দলই এতগুলি কোলিয়ারীকে, ইন্সিওর কোম্পানীকে জাতীয়-করণ করেছে, পররাষ্ট্র নীতিতে সোভিয়েট রাশিয়ার সঙ্গে বন্ধুত্ব চুক্তি করেছে। বাংলাদেশের মুক্তিসংগ্রামে অপূর্ব নেতৃত্ব দিয়ে বিশ্বে একটা নতুন ইতিহাস সৃষ্টি করেছে এবং এই দেশে শ্রমিক ও কৃষকদের রাজনৈতিক স্বাধীনতা ফিরিয়ে এনে দিয়েছে। সুতরাং এই রাজনৈতিক দলকে যদি বলেন বুর্জোয়া, তা হ'লে আমি বলব, মার্কসবাদ শাস্ত্রকে আপনারা নূতন ক'রে রিভাইজ করুন। এই রিভিশানইজম ছাড়া আর কোন পথ আপনাদের সামনে নেই। আমি আবার বলছি, আজ দেশের এই সঙ্কট মুহূর্তে আসুন আমরা কো-অপারেট করি। আপনারা যদি কো-অপারেট করেন, আমরা নিশ্চয় কো-অপারেট করব। আপনারা সহযোগিতার হস্ত প্রসারিত করুন, আমরাও করছি। কিন্তু আপনারা যদি অ্যাসার্ট করেন, আমরা অ্যাসার্ট করব। বিদায় নেবার আগে একটা কথা বলতে চাই যে এটা না বললে ঐতিহাসিক ঘটনা হিসাবে আমার সাইকেল কমপ্লিট হবে না। আমি জিজ্ঞাসা করছি, মাননীয় কম্যুনিস্ট পার্টির সদস্যদের যে ১৯৬৭ সালে যে যুক্তফ্রন্ট হয়েছিল তাতে মেজরিটি ছিলেন মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি, আপনারা ছিলেন না এবং ১৯৬৯ সালে যে দ্বিতীয় যুক্তফ্রন্ট হয়েছিল তারা তখন কি অ্যাসার্ট করেছে কো-অপারেট করেছে? তাঁরা কি অ্যাসার্ট করেছেন তাঁদের গণতান্ত্রিক অধিকার রক্ষার জন্য হিংসার বিরুদ্ধে দাঁড়ানো? অ্যাসার্ট করেছেন একজন গান্ধীবাদী নেতা শ্রীঅজয় মুখার্জি। তিনি তাঁর সহ্যের শেষ সীমা পর্যন্ত গিয়েছিলেন

He went up to the last, up to the end stretch of patience.

সেই সীমায় যখন আর যাওয়া যাচ্ছে না তখন তিনি বললেন যে কথা প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেন মহাশয় বলেছেন, অসভ্য ও বর্বর সরকার। তিনি যুক্তফ্রন্টের আমলে অ্যাসার্ট করেছিলেন। বাংলা কংগ্রেসের একজন গান্ধীবাদী নেতা হিসাবে বিধানসভায় ভেতরে ও বাহিরে সেই

অ্যাসার্ট করার জন্য যুক্তফ্রন্টের অরাজকতা শেষ হ'ল। পশ্চিমবাংলায় আজ এক নূতন গণতান্ত্রিক পরীক্ষার সুযোগ এল। অরাজকতায় পথ ছেড়ে দিয়ে পশ্চিমবাংলার মানুষ এক দলীয় মেজরিটি রুল তৈরি করার জন্য জাতীয় কংগ্রেসকে প্রতিষ্ঠা করল। তাই বলছি, আমরা অ্যাসার্ট করব। আবার আমরা গণতন্ত্র, সমাজতন্ত্র ও জাতীয়তাবাদ এই ৩টা ভিত্তির উপর আমরা আমাদের নূতন বুনিয়াদ গ'ড়ে তুলব। ঐ গণতন্ত্র আমরা নষ্ট হতে দেব না। আমরা জাতীয়তাবাদ ও দেশপ্রেমকে অবলুপ্ত হতে দেব না, বরং আরও প্রজ্জ্বলিত করব। মানুষের মনে আমরা দেশপ্রেমের জ্বলন্ত শিখা ছড়িয়ে দেব। আমরা চাইব আমাদের দেশে সাম্য, ন্যায়, সামাজিক প্রেম, সৌহার্দ এবং শৃংখলার ভিত্তিতে গ'ড়ে উঠুক। এই কয়েকটা মৌল নীতির ভিত্তিতে আমরা অ্যাসার্ট করব-ইনক্রিজিংলি অ্যাসার্ট করব। এই অ্যাসার্ট করতে গিয়ে বলব আমরা, আমরা অ্যাসার্ট করতে চাই অন আওয়ার ওউন টার্মস। এই আদর্শ থেকে সরে গিয়ে শুধু কর্মসূচির কথা বলব, কো-অপারেশনের কথা বলব না, তা হয় না। সর্বশেষে, রাজ্যপাল যে গুরুত্বপূর্ণ ভাষণ রেখেছেন সেই গুরুত্বপূর্ণ ভাষণকে সমর্থন ক'রে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

[7-25—7-35 p.m.]

**শ্রীভূপালচন্দ্র পাণ্ডাঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যপালের ভাষণের উপর আমার যে বক্তব্য সেটা হাউসের সামনে রাখতে চাই। প্রথম থাকা মাননীয় খাদ্য-মন্ত্রী মহাশয় সি পি আই সম্পর্কিত বিষয়ে এবং তাঁর পলিসি সংক্রান্ত বিষয়ে কয়েকটি কথা বলেছেন। আমি সেই বিষয়ে বিস্তারিত আলোচনায় যাব না আমার আলোচনাকে আজকের আলোচনার বিষয় বস্তুর মধ্যে রাখব। তিনি মার্কসবাদ লেনিনবাদের যে ব্যাখ্যা দিতে চেষ্টা করেছেন আমরাও জানি ইতিহাসে রয়েছে কাউটসকী, ট্রটসকী, বুখারী নানা কায়দায় মার্কসবাদের ব্যাখ্যা দেওয়ার চেষ্টা করেছিলেন, এবং ইতিহাসে সেটা প্রমাণিত হয়ে গেছে, মার্কসবাদ সম্বন্ধে কাউটসকী, ট্রটসকী, বুখারী যেভাবে ব্যাখ্যা করেছিলেন সেটাও ঠিক কিংবা লেনিন যেভাবে ব্যাখ্যা করেছিলেন সেটাও ঠিক। আজকের দিনে খুব দুঃখের কথা যে, সেইসব বিষয় উঠে পড়েছে। আমি মনে করি, ভালই হয়েছে, রাজনৈতিক জীবনে আমাদের প্রকৃতপক্ষে পরিষ্কার ক'রে বোঝা দরকার সোসালিজম বলতে কি বোঝায়, নিশ্চয়ই আমাদের পরিষ্কার হওয়া দরকার পুঁজিবাদ কাকে বলে। আমাদের নিশ্চয়ই পরিষ্কার হওয়া দরকার পুঁজিবাদী অর্থনীতির সংগে আমাদের দেশে যে অর্থনীতি আমরা গ'ড়ে তুলতে চেয়েছি, যে পথ যে পদ্ধতি আমরা অনুসরণ করছি দুই-এর মধ্যে পার্থক্য কত। আমি তাই মাননীয় ডেপুটি স্পীকারের মাধ্যমে অনুরোধ করব এই সভার সদস্যবৃন্দকে যে মার্কসবাদ সম্পর্কিত বিষয়ে বিভিন্ন তত্ত্বগত বিভিন্ন পণ্ডিতগণের বিভিন্ন ব্যাখ্যা রয়েছে। আমরা এটাও জানি, সি আই এ-র চক্রান্তের কথা বললেই তাঁরা মনে করেন সি আই এ কেবল তার সাম্রাজ্যবাদী অর্থনীতির পক্ষপুষ্ট হয়ে ভারতবর্ষে কাজ করছে, তা নয়, তারা সোসালিজমের রূপ দিয়ে সোসালিজমের কথা ব'লে নানা কায়দায় আমাদের দেশের বিভিন্ন বুদ্ধিজীবীগণের অধিকাংশকে বিভ্রান্ত করবার চেষ্টা করছে। আমি মনে করি, আজকের দিনে প্রয়োজন হয়ে পড়েছে আমাদের অনুন্নত দেশকে দ্রুত উন্নতির দিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য আমরা যেভাবে বিভিন্ন সংকটের সম্মুখীন হয়েছি সেই বিষয়ে কোন পথে এগোলে পর দ্রুত আমাদের লক্ষ্যে পৌঁছাতে পারি সেই বিষয়ে সি পি আই ভারত সরকারের সর্বক্ষেত্রে বিশেষ ক'রে বাংলাদেশে নব কংগ্রেসের সংগে যুক্ত মোর্চার ভিত্তিতে সেই-ভাবে এগুতে চেষ্টা করবে এবং সেইভাবে সাজেসান রাখবে। মাননীয় ডেপুটি স্পীক্যার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব মার্কসবাদ যে শব্দ এই শব্দের কি ব্যাখ্যা কি তাৎপর্য সেটা আজকের দিনের আলোচনার পরিপ্রেক্ষিতে আসে না, সময়ান্তের সেই বিষয়ে আলোচনা করতে পারি। কিন্তু আজকে আমাদের দেশে বাংলা সরকার যে পথ যে পদ্ধতি অনুসরণ করছেন সেই পথ এবং সেই পদ্ধতিতে যদি সত্যিকারে গণ-জীবনের উন্নতি চাই সেই পথ অনুসরণ করলে আমাদের হবে কিনা সেটা ভেবে দেখা দরকার। মাননীয় খাদ্যমন্ত্রী কাশীবাবু ব্যাখ্যা ক'রে বললেন যে, ইংলন্ডের সাথে লেনিনের যখন ব্যবসায়িক কোন আলোচনা চলে তখন সাম্রাজ্যবাদীদের এক অংশকে প্রগ্রেসিভ, আর এক অংশকে রি-অ্যাকসনারী বলেছেন। কারণ এটা ইন্টার কান্ট্রি রিলেসানের ব্যাপার। বৃটিশ পুঁজিবাদ গোষ্ঠীর ঘাঁটি,

সেই পুঁজিবাদ গোষ্ঠার সাথে মালিকানা কাজকর্ম সেখানে তাকে কনসেসান দেওয়ার মানে গণ-জীবনের ক্ষেত্রে তার প্রতিক্রিয়া কি, কি প্রতিফলন সৃষ্টি করবে অর্থনীতিতে এটা বিশেষভাবে আমাদের চিন্তা করা দরকার।

সমস্যাসংকুল বাংলাদেশ ব'লে বার বার যেকথা বলা হচ্ছে তাতে আমি জিজ্ঞাসা করছি আপনারা কি বলতে পারেন এই সমস্যার মূল রয়েছে কোথায়? আমি মনে করি, এর মূল রয়েছে আমাদের সমাজজীবনের কাঠামোতে, আমাদের সরকারী পলিসিতে। সুতরাং এই সমস্যার সমাধানের জন্য ওই পলিসি এবং কাঠামোর পরিবর্তন করতে হবে, বাংলাদেশকে গ'ড়ে তুলতে হবে। পুরান পথের মধ্য দিয়ে এবং কনসেসন দিয়ে বাংলাদেশের অগ্রগতি ঘটাতে পারবেন না। আমরা যদি প্রকৃতই গণ-জীবনে উন্নতি চাই, তা হলে দুদিন থেকে এই বেকার সমস্যার সমাধানের পথ দেখতে হবে। একদিকে ব্যাপক শিল্পায়ন এবং অন্যদিকে র্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম। তবে শুধু র্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম হ'লেই হবে না তার সঙ্গে সঙ্গে চাই কো-অপারেটিভ প্রোডাকসন। এটা যদি করতে পারি, তা হ'লে এখানে যে সুবৃহৎ ধনিক শ্রেণী আছে, মজুতদারী, মুনাফাখোরী, শোষণকারী শ্রেণী যারা রয়েছে তাদের মুখে চুন দিতে পারব। সেইজন্যই বলছি রাষ্ট্রায়ত্ত ব্যবসা করা দরকার। এটা যদি আমরা না করতে পারি, তা হ'লে কোন সময়েই আমরা এই মূল্যবৃদ্ধিকে ঠেকাতে পারব না। আমাদের সরকারের হাতে কখনই অর্থের সমাগম হবে না যদি না আমরা র্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম ক'রে কৃষকদের সংগঠিত করতে পারি। আমাদের ওই গ্রোথ সেন্টার থেকে যদি ধনীদের বৃহৎ দিকটা ঠেলে না দেই, তা হ'লে কিছুই করা যাবে না। গ্রোথ সেন্টারে দেখছি শতকরা ৮০ ভাগ মানুষের হাতে অল্প পরিমাণ জমি এবং শতকরা ১০ ভাগ মানুষের হাতে ম্যাকসিমাম জমি। কাজেই এই অবস্থায় আমরা যদি ডেভলপমেন্ট করতে চাই, তা হ'লে ওই টেন পারসেন্ট মানুষই লাভবান হবে। আমরা জানি এইভাবে গ্রামাঞ্চলে নূতন কায়দায়, নূতন ধনী কৃষক সৃষ্টি করা হচ্ছে এবং যে শক্তি আমাদের গ্রামাঞ্চলে সেই পুরান সামন্তবাদী শক্তির সঙ্গে ঐক্যবদ্ধ হয়েছে। বাংলাদেশের জীবনে যেটা ঘটেছে, আসাম এবং অন্ধ্রেও সেটা ঘটেছে। আমি খুব জোরের সঙ্গে আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ ক'রে জিজ্ঞাসা করছি, অন্ধ্রকে বিভক্ত করবার ব্যাপারে কারা পেছনে রয়েছে? কমিউনিস্ট পার্টি এবং কংগ্রেসের মিলিত প্রচেষ্টাকে বন্ধ করবার জন্য কারা চেষ্টা করছে? কারা সেখানকার বেকারদের বিপথে চালিত করছে? অন্ধ্র এলাকায় যত বড় বড় সামন্তবাদী রয়েছে তারা মিলিত হয়েছে, সেখানে সি আই এ-র চক্র রয়েছে, রাইস্ মিলাররা এর পেছনে রয়েছে এবং তারা সকলে মিলে চেষ্টা করছে যাতে কোনক্রমেই অন্ধ্রে র্যাডিক্যাল ল্যান্ড রিফর্ম না হতে পারে। কংগ্রেস মন্ত্রিসভা থেকে একটা প্রচেষ্টা শুরু হয়েছে এবং কংগ্রেস নেতৃত্বের দিক থেকেও একটা প্রচেষ্টা শুরু হয়েছে। কিন্তু সমস্ত কিছু বানচাল করে সেই পুরান কায়দায় সামন্তবাদীরা মিলিত হয়ে চক্রান্ত করে অন্ধ্রকে এই অবস্থায় এনেছে। আমি বলছি কাশীবাবু ভুল করবেন না, বিকৃতভাবে চিন্তা করবেন না। আমার ভয় হচ্ছে গ্রোথ সেন্টারের মাধ্যমে বাংলাদেশের ওই শক্তি এবং জোতদার ও জমিদারদের অবশিষ্ট অংশ যেটা এখনও রয়েছে তারা সকলে ঐক্যবদ্ধ হয়ে বাংলাদেশকে বিপর্যয়ের পথে নিয়ে যাবে। কাজেই আমি মনে করি গ্রামাঞ্চলের মূল সমস্যা হচ্ছে কৃষি সমস্যা।

[9-35—9-45 p.m.]

সেই সমস্যার সমাধানের পথ হচ্ছে দ্রুত ল্যান্ড রিফর্ম ক'রে আজকে যে খাস জমি ভূমিহীনদের মধ্যে বণ্টন করা হচ্ছে তাদের জমি দেওয়া হ'লেই তাদের সমস্যার সমাধান হবে না। তাদের যদি ঐক্যবদ্ধ ক'রে যৌথ কৃষি খামারের মাধ্যমে সংঘটিত করা না হয়, তা হ'লে আজকে আপনি যে জমি দিচ্ছেন সেই জমি চলে যাবে ঐ যারা বড় বড় ধনী, গ্রামাঞ্চলের যে সমস্ত বড় বড় জমির মালিক আছে তাদের হাতে। যাবে তাদের শ্বাশুড়ীর নামে, ছেলের নামে, মেয়ের নামে, ভূমিহীনদের হাত থেকে তাদের হাতে চলে যাবে। কি উপায়ে আপনি এই সংকট এই গ্রামের দরিদ্র চাষীদের পরিবর্তনের দিকে নিয়ে যাবেন, কি উপায়ে আপনি গরিবী দূর করবেন যদি না সেই গরিব কৃষকদের ঐক্যবদ্ধ হয়ে সমবায় চাষের মাধ্যমে এবং তাদের সেচের দিক থেকে সরকারী ঋণ দেবার দিক থেকে সেই সুযোগ যদি না দেন। এইটা দিলে হবে কি—

আজকে খাদ্যের সংকট ঐ মজুতদাররা যা সৃষ্টি করেছে ঐ ধনী চাষী বা জোতদাররা মিলে যা করছে তার পরিবর্তে আপনার সরকারী আওতায় অর্ধেক খাদ্য আসবে সমবায়ের ভেতর দিয়ে। আপনাদের হাতে থাকবে ঐ সরকারী খামারের উৎপন্ন ফসল। সুতরাং গ্রামে শহরে সর্বত্র খাদ্য সরবরাহ করবার যে ক্ষমতা রাষ্ট্রের হাতে এসে দাঁড়াবে ব্যক্তিগত মালিকানাধীনে জমির উপর তারা যে কব্জা রাখছে তার বদলে সরকারের নিজস্ব খামারের ফসল পাল্টা মার্কেটে দাঁড়াতে পারবে। এই পথে আমরা গ্রাম এবং শহরে স্বল্পমূল্যে খাদ্য সরবরাহের গ্যারান্টি সবাইকে দিতে পারব। তাই আমাদের মনে যে আশঙ্কা, যে ভয় হয় আমরা যদি সেটা মন্ত্রি-মহাশয়কে বোঝাবার চেষ্টা করি তা হ'লে ওঁকে বিরোধিতা বলেন কি ক'রে? কোন দৃষ্টি-ভঙ্গি থেকে আমরা একে বিরোধিতা বলেন এটাই শুধু আজকে কাশীবাবুকে জিজ্ঞাসা করতে চাই। সেই কারণের জন্য আমি আবেদন করব, উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে যে, আজকে বাংলাদেশ খুব একটা সংকটজনক অবস্থায় এসেছে। সেজন্য আমি মনে করি, কংগ্রেস এবং সি পি আই-এর মোর্চাকে বাংলাদেশের কোটিপতিরা, ভারতবর্ষের কোটিপতিগোষ্ঠী ভাল চোখে এবং গ্রামাঞ্চলে সামন্ত শক্তিরা মোর্চাকে মোটেই ভাল চোখে দেখছে না এবং এতে আমাদের দেশে যারা বৈদেশিক চর গোষ্ঠী আছেন তারা মোটেই ভাল চোখে দেখছেন না। সুতরাং আমি বলি চায়ের পেয়ালায় তুফান ছোটানোর প্রয়োজন কি? দেশকে যদি গ'ড়ে তুলতে হয়, আসুন, আমরা ঐক্যবদ্ধভাবে সেই প্রচেষ্টা গ্রহণ করি। আসুন আমরা কায়েমী স্বার্থের বিরুদ্ধে ঐক্যবদ্ধ অভিযান এবং ঐক্যবদ্ধ সংগ্রামের পথে আমরা এগিয়ে চলি। এর ফলে আমরা আমাদের দেশে অর্থনৈতিক পরিবর্তনের ভেতর দিয়ে সমাজজীবনের প্রকৃত উপকার করতে পারব। আমি আর একটি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে আমাদের এই পশ্চাৎপদ অর্থনীতিকে যদি দ্রুত এগিয়ে নিয়ে যেতে চাই, তা হ'লে আমাদের ব্যাপক শিল্পায়নের জন্য সরকারের হাতে মজুত আয় থাকা উচিত; কিন্তু মজুত আয় কোথা থেকে আসবে যদি না এই সমস্ত কোটিপতিদের যে শিল্প থেকে তাদের মুনাফা, তাদের মজুতদারী তাদের অকাল সৃষ্টিকারী চক্রান্ত ব্যর্থ করবার জন্য সরকারী আওতায় না আনেন, যদি না বেকার সমস্যা সমাধানের জন্য ঐ চা-বাগানগুলিকে আপনারা ঐ কোটিপতি চা-ব্যবসায়ীদের যে চক্রান্ত চলেছে তাকে ব্যর্থ না করেন, চায়ের উৎপাদন বৃদ্ধির ব্যবস্থা যদি না করেন; যদি না আপনি চটকলগুলি যেখানে মুনাফা লুঠছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেন। এই চটকলগুলিতে যে মুনাফাখোরী চলেছে, সেগুলি হাতে নিতে পারলে সেখানে, সেই চটকলগুলিতে ৩০ হাজার লোকের নূতন কর্মসংস্থান হতে পারে, চা-বাগানেও প্রায় ৩ লক্ষের মত শ্রমিকের কর্মসংস্থানের ব্যবস্থাপনা হতে পারে। এই সমস্ত কাজের মধ্য দিয়ে এবং গ্রামাঞ্চলে কাজের মধ্য দিয়ে, গ্রোথ সেন্টার, বর্তমান অর্থনীতির পরিবর্তে সরকারী খামার তৈরি করে, সেই খামারে যে উৎপাদন ব্যবস্থা হবে তাই দেখে সমবায়ী চাষী উদ্বুদ্ধ হবে এবং অর্থনীতি গ'ড়ে উঠবে। অতএব গ্রামাঞ্চলে প্রতিক্রিয়াশীল সামন্ততান্ত্রিক যে চক্রান্ত সেটা চুরমার ক'রে জনসাধারণের সহযোগিতা নিয়ে নূতন ক'রে গ'ড়ে তোলার ভিত্তি সৃষ্টি হবে। সেই কারণে আমার আবেদন- পার্টির তরফে যে পলিসির কথা আপনার সামনে রাখলাম সহৃদয়তার সঙ্গে মাননীয় মন্ত্রিমণ্ডলী এ বিষয়ে বিচার করবেন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বক্তৃতার প্রারম্ভে আর এস পি দলের সদস্য মাননীয় নেতা বেস্টারউইচ এবং তাঁর দুজন সহকর্মীকে অভিনন্দন জানাব এইজন্য যে, তাঁরা বিধানসভায় উপস্থিত হওয়ার সিদ্ধান্ত নিয়ে দূরদৃষ্টির পরিচয় দিয়েছেন, গণতান্ত্রিক বিশ্বাসের পরিচয় দিয়েছেন। মাননীয় আর একজন সদস্য শ্রীমহীউদ্দিন সাহেব এখানে আছেন কিনা জানি না, তিনি এখানে এসে পরিষ্কারভাবে বুঝিয়ে দিয়েছেন যে আজকে পশ্চিমবঙ্গের জনসাধারণের প্রতিনিধিত্ব করার আইনগতভাবে, সংবিধানগতভাবে একটি মাত্র সংস্থান আছে, সেই সংস্থান হলো পশ্চিমবাংলার বিধানসভা। আশা করি যাঁরা এখনও এই বিধানসভাকে সজান বিধানসভা বলছেন, তাঁদের মত পরিবর্তিত হবে এবং তাঁরা উপলব্ধি করতে পারবেন যে, তাঁরা জনসাধারণ থেকে কত দূরে বিচ্ছিন্ন হয়ে গিয়েছেন। আমি আরও একজনকে অভিনন্দন জানাচ্ছি যিনি এই হাউসে আসছেন, এখনও আসেন নি কারণ গেজেট নোটিফিকেশন এখনও হয় নি, সি পি আই সদস্য গোবিন্দলাল চ্যাটার্জি মহাশয়কে, তিনি

উত্তরপাড়া কেন্দ্রে পরাজিত হয়েছিলেন আট কি বারো ভোটে খুব সামান্য ভোটে। সি পি এম সদস্য শান্তশ্রী চট্টোপাধ্যায় মহাশয়ের বিরুদ্ধে দুর্নীতির আশ্রয় নিয়েছিলেন, বে-আইনীভাবে নির্বাচিত হবার চেষ্টা করেছিলেন, ফল্‌স ভোটিং করিয়েছিলেন, এই অভিযোগ ছিল। সি পি আই সদস্য শ্রীগোবিন্দলাল চট্টোপাধ্যায় মহাশয় যে বাজার গরম করবার জন্য একথা ব'লে লোককে বিভ্রান্ত করবার জন্য বলেন নি, সেটাই প্রমাণিত হয়ে গেল। তিনি রিপ্রেজেনটেশন অব দি পিপল্‌স অ্যাক্ট অনুযায়ী হাইকোর্টে মামলা রুজু করেছিলেন এই নির্বাচন অবৈধ ব'লে ঘোষণা করার জন্য। এই মামলার শুনানী হয়ে গেছে। প্রমাল হয়ে গেছে যে, ১১টি ফল্‌স ভোটিং সি পি এম সদস্য করিয়েছিলেন, একই মানুষ ১১ জন মানুষ হয়ে সি পি এম প্রার্থীকে ভোট দিয়েছিলেন। তার জন্য সমস্ত ভোটগুলি বাতিল হয়ে গেছে।

[7-45—7-55 p.m.]

আজকে হাইকোর্টে বিচার হয়ে প্রমাণিত হয়ে গেছে সি পি এম দল ফল্‌স ভোটিং করেছিল। তার জন্য তাদের যে প্রার্থীকে জয়ী ব'লে ঘোষণা করা হয়েছিল, তার নির্বাচন বাতিল হয়ে গিয়ে গোবিন্দলাল চট্টোপাধ্যায়কে হাইকোর্ট থেকে নির্বাচিত ব'লে ঘোষণা করা হয়েছে। সি পি এম নেতারা ব'লে বেড়ান, বে-আইনী হয়েছে, ফলস্‌ ভোটিং হয়েছে, শিবপদ ভট্টাচার্য জ্যোতিবাবুকে বে-আইনীভাবে হারিয়েছেন। তা হ'লে আসুন না কেন হাইকোর্টে। গোবিন্দলাল চট্টোপাধ্যায় হাইকোর্টে মামলা ক'রে প্রমাণ ক'রে দিয়েছেন সি পি এম-রাই বে-আইনীভাবে কাজ করেছেন, ফলস্‌ ভোটিং করেছেন। সত্যি সত্যি যদি তাদের বক্তব্যের ভিত্তি থাকে, তা হ'লে তাঁরা তো মামলা করতে পারতেন। তা তাঁরা করেন নাই। কেন করেন নাই? কোন ভিত্তি নাই ব'লে। সত্যই অন্যায়ের প্রতিকার আছে—মামলা ক'রে তা করা যায়। আমি নিজে কত মামলা করেছি। অজিত পাঁজা করেছেন, ভোলা সেন করেছেন, শংকর ঘোষ কত নির্বাচনী মামলা করেছেন। এই মামলার মধ্য দিয়ে তাঁরা প্রমাণ করে দিয়েছেন ইলিকসনে বে-আইনী হয়েছিল, ফলস্‌ ভোটিং হয়েছিল। তাই আজকে পরিষ্কার হয়ে গেল, এখানে বিধানসভায় না আসার যে সিদ্ধান্ত তাঁরা নিয়েছেন তা আর কোন কারণে নেন নাই, তার একটা রাজনৈতিক কারণ আছে। সেই রাজনৈতিক কারণটা কি? তা হলো সেই দলের বর্তমান নেতৃত্ব বদলের আশংকা। আমি যখন বহুকাল আগে বিলেত থেকে আসি, সেই ১৯৪৭ সাল থেকে শুনে আসছি, তাঁরা নাকি নেতা। তাঁরা আজও নেতা আছেন। ২৫/৩০ বছর ধরে নেতা আছেন। তাঁরা এখানে আসছেন না, কারণ তাঁরা নেতা থাকতে চাচ্ছেন। ঐ ১৮ জন সি পি এম সদস্য যদি এখানে আসতেন, তা হ'লে নূতন নেতৃত্ব সৃষ্টি হ'ত। রাজনৈতিক কারণে তাই ওঁরা ভয় করেছেন। তাঁরা ভাবছেন - এ রিস্ক নেব না। কংগ্রেসের ৫৮ জনকে দেখো না কি হয়েছে। জয়নাল আবেদীন, আবদুস সাত্তার, আবদুল গনি খান চৌধুরী, জ্ঞান সিং সোহন পাল ইত্যাদি এরা যখন নতুন নেতৃত্ব দিলেন কোথায় পি সি সেন ইত্যাদি নেতা ভেসে অতলে তলিয়ে গেলেন। জ্যোতিবাবু, হরেকৃষ্ণবাবুরা চিরকাল নেতা থাকতে চান, তাঁরা রিস্ক নিতে চান না, তাই যুবকদের কাউকে এখানে আসতে দেবেন না, কেবলমাত্র রাজনৈতিক কারণে। অবশ্য ব্যক্তিগত কারণে ও রাজনৈতিক কারণে ও মানুষকে তাঁরা বিভ্রান্ত করবার জন্যই এখানে তাঁরা তাদের নির্বাচিত তরুন সদস্যদের এখানে আসতে দিচ্ছেন না। এই আচরণের আর কোন মানে এছাড়া হতে পারে না।

তাঁরা বাইরে থেকে যা তা বলছেন, দুঃখের বিষয় এখানে এসে বললে তাঁদের বক্তব্য আমরা শুনতে পারতাম, তার উত্তরও আমরা দিতে পারতাম। সত্যের ভিত্তিতে সমালোচনা করলে তা মানতেও পারতাম। কেবল বাইরে ব'লে বেড়াচ্ছেন, গণতন্ত্র নাই। আমাদের সংগে তাঁরা দেখাও করেন না। কোনদিন কি জ্যোতিবাবু আমার সংগে দেখা করতে চেয়েছেন? প্রমোদবাবু কি কোনদিন দেখা করতে চেয়েছেন? তিনি একখানি চিঠি লিখে পাঠিয়েছিলেন গভর্নমেন্ট কোটা থেকে একখানা গাড়ি চেয়েছিলেন। আমরা তা তাঁকে দিয়ে দিয়েছি। তাঁদের এম এল এ-রা শপথ গ্রহণ করলে আমরা বাধ্য তাঁদের সংগে দেখা করতে। হয়ত দেখা করতে এসে তর্ক শুরু ক'রে দেবেন বে-আইনী সরকার আমাদের। ঐ রকম বাজে তর্কে অযথা আমরা সময় নষ্ট করতে চাই না। কাজেই বিধানসভার সদস্য হয়ে আসুন একশোবার দেখা করবেন। কাজেই এইসব কথা ব'লে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করবেন না তাতে কোন সুবিধা হবে না।

দ্বিতীয় বক্তব্য যেটা রাখতে চাচ্ছি, সেটাও রাজনৈতিক। আমাদের যে অ্যালায়েন্স আমাদের জোট—সেই সম্বন্ধে। এই জোট সম্বন্ধে মাঝে মাঝে সমালোচনা হওয়া ভাল যাতে জোট আরো জোরদার হয়। তবে আমি এটা উপলব্ধি করতে পেরেছি ইরেস্পনসিবল কোন বক্তব্য যেন না রাখি কেউ, জোটের এক পক্ষের বিরুদ্ধে জোটের অন্যপক্ষ যেন কখনো কোন ইরেস্পনসিবল বক্তব্য না রাখি। আমি কারো নাম করবোনা। কিন্তু অনেকেই জানেন না যে, এই জোট করতে যেয়ে ব্যক্তিগতভাবে আমাকে কত সময় দিতে হয়েছে। সি পি আই-এর স্থানীয় নেতৃত্বে যারা আছেন তারা এখানে কেউ নেই, যাদের সঙ্গে আমার কথাবার্তা হয়েছিল তাদের অনেকে এই সভার সদস্য নয়। জোট শুধু নির্বাচনের জয়লাভের জন্য করা হয় নি। জোটটা করা হয়েছিল, কেননা আমি উপলব্ধি করেছিলাম, আমার দল উপলব্ধি করেছিলেন, সি পি আই-এর সর্ব-ভারতীয় নেতৃত্ব উপলব্ধি করেছিল, আজকে ভারতবর্ষ একটা প্রতিক্রিয়াশীল শক্তি দ্বারা আক্রান্ত হতে পারে, দক্ষিণপন্থী শক্তি দ্বারা আক্রান্ত হতে পারে এবং তারা সমাজতন্ত্রের পথ বন্ধ ক'রে দিতে পারে। তারা উপলব্ধি করেছিলেন এবং আমরা উপলব্ধি করেছিলাম, একদিকে যেমন দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল আছে, অন্যদিকে তেমনি বামপন্থী অ্যাডভানচারিস্টরা আছে। তাই তথাকথিত বামপন্থী অ্যাডভানচারিস্ট এবং দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলদের হাত থেকে বাঁচবার জন্য অনেক চিন্তার পর পশ্চিমবঙ্গে এই জোট হয়েছে, এই জোট ভেঙ্গে দেবার জন্য হয় নি, এই জোটের কোন নেতা কোন পাবলিক মিটিং-এ দাঁড়িয়ে ইরেস্পনসিবল বক্তৃতা করবেন সেজন্য এই জোট হয় নি। এই জোট হয়েছিল যাতে আমরা রেস্পনসিবলভাবে কাজ করি। যদি মতপার্থক্য হয় সেটা আলাদা কথা, সেটা আলোচনার কথা। কিন্তু এক দলের নেতা আর এক দলের সভা বা নেতাকে পাবলিক মিটিং-এ দাঁড়িয়ে আক্রমণ করবেন এবং অন্য দল চুপচাপ বসে থাকবেন এটা আশা করা অসম্ভব। এতে আমার কোন হাত নেই, সিদ্ধার্থ রায় কেউ নয়, কিন্তু কংগ্রেস দলের একজন নেতা আছেন। সৌভাগ্যবশত হক বা দুর্ভাগ্যবশত হক আমি সিদ্ধার্থ রায় ব'লে নয়, আমি একজন মানুষ যে কংগ্রেস পরিষদীয় দলের নেতা। আমার অশেষ ভাগ্য যে আজকে কংগ্রেসের ২১৮ জন সদস্য তাঁদের প্রত্যেকের কনফিডেন্স আছে আমার উপর। (কংগ্রেস আসন হইতে তুমুল করতালি।) এটা আমার ভাগ্যের কথা। এটা আমি নিজে মনে করি না যে, যোগ্যতার জন্য আমি আজ এই পদে আসীন। আমি প্রত্যেকের কাছে এর জন্য গ্রেটফুল যে, আমার উপর তাদের কনফিডেন্স আছে। আমি, আমার কথা বলছি না। কংগ্রেস পরিষদীয় দলের যিনি নেতা যার উপর ২১৮ জন সদস্যের টোট্যাল কনফিডেন্স যার উপর পার্টির প্রত্যেকটি উইং-এর টোট্যাল কনফিডেন্স, যার উপর ইউথ কংগ্রেস, ছাত্র পরিষদের কনফিডেন্স আছে সেই নেতার বিরুদ্ধে যদি পাবলিক মিটিং-এ কেউ একটা কথা বলেন, ব্যক্তিগতভাবে আমি তাতে কিছু মনে করি না, আমাকে যে যা খুশি বলতে পারেন, আমি আমার কাজ ক'রে যাব। কিন্তু স্বভাবতই কংগ্রেস, ছাত্রপরিষদ, যুব কংগ্রেস কংগ্রেস পরিষদীয় দল এবং মন্ত্রীরা তারা বিক্ষোভ প্রকাশ করবেন। যদি তা না করতেন, তবে কংগ্রেসের ইউনিটি প্রকাশ পেতো না। যদি কেউ মনে ক'রে থাকেন এই রকম কথা ব'লে কংগ্রেসকে দুভাগ করা যাবে তবে তিনি অত্যন্ত ভুল করেছেন (কংগ্রেস পক্ষের তুমুল উল্লাস ও ডেস্ক চাপড়ান।) আমাদের যে বিতর্ক হয়, আমাদের মধ্যে যে আলাপ-আলোচনা হয়, তাতে আমাদের যে মতপার্থক্য হয়, সেটা আমরা আলোচনা ক'রে মিটিয়ে ফেলি। কিন্তু মেন প্রিন্সিপিল বা কোন বড় নীতির উপর আমরা দ্বিধা নেই। আমাদের মতপার্থক্য থাকে, বিভিন্ন ব্যক্তি বিভিন্ন রকম কথা বলেন, সেটা বড় ক'রে ভাববেন না—সেই সাবধানবাণী আমি প্রত্যেককে বিশেষ কাউকে উদ্দেশ্য ক'রে বলছি না, যদি সেইটা দেখে ভেবে থাকেন পশ্চিমবঙ্গ কংগ্রেসে একদল আছে প্রগ্রেসিভ, আর একদল আছে প্রগ্রেসিভ নয়, তিনি তা হ'লে অত্যন্ত ভুল পলিটিক্যাল অ্যাসেসমেন্ট করবেন। আজকে পশ্চিমবঙ্গের কংগ্রেস পরিষদীয় দলে এবং পশ্চিমবঙ্গ কংগ্রেস অফিসে পশ্চিমবঙ্গ কংগ্রেসের প্রত্যেকটি সভ্য তারা সকলে প্রগ্রেসিভ। তারা চায় সমাজতন্ত্র। এখানে বিভেদ আনার চেষ্টা করলে অত্যন্ত অন্যায় করবেন। এ আগুন নিয়ে খেলা করবেন না, কারণ এই আগুন নিয়ে খেলা করলে হয়তো এই আগুনে নিয়ে যারা খেলা করবেন তারা পুড়ে যাবেন, কংগ্রেস পুড়বে না, কংগ্রেস চিরকাল বেঁচে থাকবে। আমরা আমাদের নীতি পরিষ্কারভাবে জানিয়েছি। আমাদের নীতিতে কোন ভুল নেই। আমাদের পরিষ্কার নীতি জানিয়ে দিয়েছি।

[7-55—8-05 p.m.]

কথা উঠেছিল মনোপলি হাউস নিয়ে। দুঃখের বিষয় মনোপলি হাউস নিয়ে আমি কি বলেছি সেটা পুরোপুরি দেখেন নি। সোমনাথবাবু একজন বিশিষ্ট সদস্য, তাঁকে আমি শ্রদ্ধা করি, ভক্তি করি। তিনি একজন সুবক্তা, তিনিও দেখেন নি, বোধ হয় আমারই দোষ সেটা, বলবার হয়ত ভুল হয়েছিল। আমি নিজের সব দোষ মেনে নিতে রাজী আছি। কিন্তু যে বক্তব্য রেখেছি সেটা তিনি দেখেন নি। সেখানে বক্তব্য কি ছিল? সেখানে বক্তব্য ছিল মনোপলি হাউস বাড়ানো নয়, মনোপলি ইউনিটগুলিকে বড় করতে হবে, ৫১ পারসেন্ট শেয়ার সরকারকে নিয়ে নিতে হবে এবং মার্কেটিং, ফাইন্যান্স ইত্যাদি সমস্ত সরকারের হাতে আনতে হবে। কনডিসনগুলি না দেখে যদি খালি বক্তব্যগুলো দেখা হয় তবে সমস্ত জিনিসই ভুল হয়ে যাবে, কনডিসন না দেখে কোন কিছু দেখা ঠিক হতে পারে না। সবচেয়ে বড় কথা যেটা আছে সেটা হচ্ছে এই, মনোপলি অ্যাক্ট যেটা আছে সেটাকে তো সামান্যভাবে বদলাতে পারবো না, সেটা আছে বা থাকবে। কাজেই তার আওতায় যারা থাকবে বা আছে তারা থাকবে। কিছু মনোপলি হাউস, মনোপলি ইউনিট এখানে আছে। এখানে সামান্যই আছে। যারা সেটা জানেন তারা বুঝতে পারবেন যে, কতকগুলি কারখানার ৫১% শেয়ার সরকারের হাতে আনা প্রয়োজন। যাইহোক, এখানে ইন্ডাস্ট্রিয়াল পলিসি ভারত সরকারের থেকে ঘোষণা করা হয়েছে। সেই নিঘোষিত যে নীতি, সেই নীতি এই সরকার সম্পূর্ণভাবে মেনে নিয়েছেন। ভারত সরকার যে নীতি মানুষের সামনে রেখেছেন সেই নীতি আমরাও মেনে নিয়েছি যে, সেই নীতি আমরা কার্যকর করবো এবং সেই নীতি অনুযায়ী আমরা কাজ করবো এবং সেই নীতির মাধ্যমে আমরা এখানে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ আনবার প্রাণপণ চেষ্টা করছি এ বিষয়ে কোন সন্দেহ নেই। সুতরাং যে জিনিস ভালভাবে খবরের কাগজে বের করেছিল সেই জিনিস পুরোপুরি ভাবে দেখা হয় নি। কারণ সব খবরের কাগজে ভালভাবে বের করে নি। অন্য কাগজগুলি কনডিসনস্ দিয়েছিল। ঠিকমত দেখে বক্তব্য রাখা উচিত ছিল। কাজেই সেই রকম বক্তব্য দেখে তারপরে যেকোন রেসপনসিবল লোকের বক্তব্য রাখা উচিত। আমাদের যারা শরীক তাদের সাথে এক সঙ্গে থাকবো। কেউ যদি ভেবে থাকেন, ফ্রন্ট ভেঙ্গে দেব, জোট ভেঙ্গে দেব, আমি বলতে পারি এই ফ্রন্ট কেউ ভাংগতে পারবেন না। যদি কেউ এ কথা ভাবেন, তা হ'লে আমি বলব হি ইজ লিভিং এ ফুলস্ প্যারাডাইস। আমরা এই জোট করেছি দেশের মানুষ এই জোট সমর্থন করেছেন, এই জোট থাকবেই। কিন্তু তা সত্বেও কেউ যদি মনে করেন যে, না ওরা একেবারে সমাজতন্ত্রের বিশ্বাস করেন, তা হ'লে সেই ভুল করলে, কেউ যদি তা মনে করে থাকেন, তা হ'লে আমি দুঃখিত, তার বেশি কিছু বলতে পারব না। তবে আমি একটি কথা বলতে চাই যে, আমাদের অসুবিধা হয়, ছাত্র পরিষদের ছেলেরা, নেতারা, যুব কংগ্রেসের কর্মী, কংগ্রেস কর্মীরা আমাকে কি রকম জিজ্ঞাসা করছেন যে, আচ্ছা সিদ্ধার্থবাবু, মানুদা, আমার ডাক নাম মানু, আমি কারো নাম করতে চাই না, এই নেতারা আপনাকে মাঠে ঘাটে গালাগালি দিলেন, কিন্তু সেই নেতারাই আবার এ আই টি ইউ সি কনফারেন্স, ইনাগুরেট করতে ডাকলেন—এটা কি রকম ভাবে হ'ল? আপনি যে বক্তব্য রেখেছিলেন মনোপলি সম্বন্ধে সেটা অনেকেই জানেন। কাজেই জেনেশুনে আপনাকে এ আই টি ইউ সি কনফারেন্সে ডেকেছিলেন। তা হ'লে তারা ডাকলেন কেন? আপনাকে তো তাদের ডাকা উচিত হয় নি। কারণ, এই যদি তাদের মন্তব্য হয়ে থাকে, তা হ'লে আপনাকে এ আই টি ইউ সি কনফারেন্সে ডাকা উচিত হয় নি। এই প্রশ্নের জবাব আমি কি দেব? আশা করি, এই বিষয়ে আমাদের বন্ধুরা আমাকে সাহায্য করবেন। আমি কারো বিরোধী নই, আমার কোন শত্রু নেই লোকেরা সকলে আমাদের যে নীতি চলছে সেই নীতিকে যতক্ষণ সমর্থন জানাবেন ততক্ষণ আমরা থাকব। আমাদের নীতি অত্যন্ত পরিষ্কার নীতি, আমাদের নীতি সমাজতন্ত্রের নীতি। ইন্দিরা গান্ধীর বলিষ্ঠ নেতৃত্বে কংগ্রেসের যে নতুন চেহারা বিশেষ ক'রে পশ্চিমবাংলায় হয়েছে, সেই চেহারা ভাল ক'রে দেখে এবং সেই চেহারার দ্বারা কংগ্রেস আজকে যে শক্তি অর্জন করেছেন সেই শক্তির দিকে তাকিয়ে, একটা নতুন যে পরিস্থিতি হয়েছে, সেই বিষয়ে সকলের একটা আইডিয়া থাকা দরকার। আজকে কংগ্রেসকে কারা সমর্থন করছে? ক্যাপিটালিস্টরা কংগ্রেসকে আজকে সমর্থন করছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যতগুলি মনোপলি প্রেস আছে, যতগুলি মনোপলি জার্নালস আছে, পড়ে দেখুন তারা আমাদের সরকারের বিরুদ্ধে

প্রায়ই কথা লিখছেন। তারা ইন্দিরা গান্ধীর সমালোচনায় সমস্ত ক্ষণ ব্যস্ত। আজকে আমাদের কংগ্রেস সরকার এখানে বা কেন্দ্রে যে আছে, সেই পুরানো দিনের যে মানুষ আছে তারা সমর্থন করছেন না। আজকে কংগ্রেসকে সমর্থন করছে নিম্ন মধ্যবিত্ত, আজকে কংগ্রেসকে সমর্থন করছে শ্রমিক, আজকে কংগ্রেসকে সমর্থন করছে কৃষক, আজকে কংগ্রেসকে সমর্থন করছে জনসাধারণ। এই সত্য যদি কেউ উপলব্ধি না করেন তা হলে তাদের পলিটিক্যাল

অ্যাসেসমেন্ট সম্পূর্ণ ভুল হবে এ বিষয়ে কোন সন্দেহ নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্য ও সদস্যাদের বলব যে, আসুন আমাদের সংগে যখন আমরা গ্রামে যাই, দেখুন সেখানকার মানুষের সংগে আমাদের কি রকম যোগাযোগ রয়েছে' আমরা ওতপ্রোতভাবে চলে গিয়েছি মানুষের সমস্যার ভিতরে। অনেক ক্ষেত্রে আমরা কাজ করতে পারছি না, আমরা কি এমন কাজ করেছি, আমাদের সরকার আদর্শ সরকার নয় আমি একশোবার বলব যে আমাদের সরকার আদর্শ সরকার নয়, কারণ যদি আদর্শ সরকার হত, তা হ'লে আরো ভাল কাজ আমরা করতে পারতাম। আমাদের ভুল আছে, কিছু কিছু জায়গায় অন্যায় আছে সেটা যাতে না হয় তা দেখার আমরা চেষ্টা করবো। এই যে চাকরির কথা ঘোষণা করেছিলাম সেই চাকরি এখনও দিতে পারি নি, কিছু সময় লাগবে, কিন্তু এই ভুল ও অন্যায় সত্বেও আসুন আমাদের সংগে গ্রামবাংলার মাঠে ময়দানে দেখবেন সেখানকার মানুষের কি রকম ভালবাসা, সহানুভূতি আমরা পাচ্ছি। কেন পাচ্ছি? কারণ, মানুষ বিশ্বাস করে, আমরা যে নীতি গ্রহণ করেছি সেটা গ্রহণযোগ্য, সমর্থনযোগ্য এবং সেই নীতি নিয়েই আমরা এগিয়ে চলেছি। আমি যে জোটের নেতা সেই জোটের সদস্যরাও এখানে আছেন তাঁরা বলুন দেখেন নি আমরা যখন গ্রামে যাই তখন সেখানে কি হয়? গ্রামবাংলার কত মানুষ আমাদের কাছে আসেন? বোলপুরের মাননীয় সদস্য, তিনি কি দেখেন নি আমরা যখন বোলপুরে গিয়েছিলাম তখন কি হয়েছিল? এসব এই কারণেই হয়েছিল যে মানুষ বিশ্বাস করেন প্রকৃতপক্ষে বা আন্তরিকভাবে আমরা মানুষের সমস্যার সমাধানের চেষ্টা করছি। এখানে অনেক দল আছেন যাঁরা আমাকে ক্যাপিটালিস্ট বলেন, বুর্জোয়া বলেন, বলুক তাতে ক্ষতি নেই। আমাকে কি বলা হচ্ছে তা নিয়ে আমি খুব চিন্তিত নই, ব্যথিত নই, আমাদের কাজটা কি রকম হচ্ছে সেটাই বড় কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানতে চাই, গত ২৫ বছরে শ্রমিকদের স্বার্থে সরকার যে সমস্ত পদক্ষেপ নিয়েছিলেন আমরা গত ১১ মাসে তার থেকে বেশি কাজ করেছি কিনা? আমি জানতে চাই, জুট শ্রমিকরা কোনদিন ২৩৫ টাকা মিনিমাম ওয়েজেস পেয়েছে কিনা, সেটা কে ক'রে দিয়েছে? আমি জানতে চাই, কয়লা শ্রমিকদের সাহায্যে কে এগিয়ে গিয়েছিল, কোন দল কয়লাখনির শ্রমিকদের স্বার্থে কয়লাখনি ন্যাশানালাইজ করার দাবি রেখেছিল, কারা কয়লাখনির মালিকদের সম্বন্ধে বলেছিল

The only thing black connected with this industry is not the produce—they are rather blackless.

আমি জানতে চাই, চা-শিল্পের শ্রমিকদের স্বার্থে আমরা যা করেছি সেটা আগে কে করেছে? টেক্সটাইল শ্রমিকদের সম্বন্ধে আমরা কি আচরণ করেছি। আমি তো এসব কথা হাওয়ায় বলছি না, এ তো কাগজেপত্রে বেরিয়েছে, যা ঘটেছে সেই কথাই বললাম। কাজেই রাজনৈতিক অভিসন্ধি যদি না থাকে, তা হ'লে এই পশ্চিমবঙ্গের শ্রমমন্ত্রী ডাঃ গোপালদাস নাগ এবং রাষ্ট্র-মন্ত্রী শ্রীপ্রদীপ ভট্টাচার্যকে কে বলবে প্রতিক্রিয়াশীল, সেটা আমি জানতে চাই? সোজা বলুন শ্রমিকদের স্বার্থে আমরা কাজ করি নি এবং কোথায় করি নি সেটা দেখিয়ে দিন। তারপর কথা উঠেছে আমরা স্ট্রাইক বে-আইনী করতে চাচ্ছি। আমরা যদি দেখতাম এই অর্ডিনান্সটা পশ্চিমবঙ্গ সরকারই পাশ করতে পারে, তা হ'লে অর্ডিনান্স করার আগে আমরা সকলের সাথে আলোচনা করতাম। কিন্তু আমরা দেখলাম এটা পশ্চিমবঙ্গ সরকার পাশ করতে পারে না? তাই আমরা ভাবলাম এটা সর্বভারতীয় ব্যাপার, প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্টের জন্য এটাকে পাঠাতে হবে। সেইজন্য সেটা যখন যাবে তখন সর্বভারতীয় স্তরে প্রত্যেক শ্রমিক সংগঠনের সঙ্গে আলোচনা হবে, তাই সেটা আমরা দিল্লীতে পাঠিয়েছিলাম। আর কেন স্ট্রাইক-এর কথা ভেবেছিলাম? কারণ আমাদের আর একটা সরকার আছে, কংগ্রেস দল এবং সি পি আই দল সেই সরকার চালায় কেরালায়। তারা দু'টো আইন করেছে। একটা এক্সিকিউটিভ অর্ডার-এর মাধ্যমে, আর একটা অর্ডিনান্স-এর মাধ্যমে। এক্সিকিউটিভ অর্ডার-এর মাধ্যমে নন-গেজেটেড গভর্নমেন্ট স্টাফ তাদের স্ট্রাইক সম্পূর্ণ নিষিদ্ধ করেছে, কোন প্রেসিডেন্সিয়াল

অ্যাসেন্ট-এর দরকার হয় না। কেরলার কোয়ালিশন গভর্নমেন্ট কনডাক্ট রুলস অনুযায়ী নন-গেজেটেড স্টাফ যারা গভর্নমেন্ট-এর তাদের স্ট্রাইক সম্পূর্ণ নিষিদ্ধ করেছে এবং দ্বিতীয় একটা অর্ডিনান্স করেছে সেই অর্ডিনান্স-এ চার-পাঁচ রকমের স্ট্রাইক সম্পূর্ণ নিষিদ্ধ ক'রে দিয়েছে, যেমন ওয়াটার সাপ্লাই স্ট্রাইক, ইলেকট্রিসিটি স্ট্রাইক, এসেনশিয়াল কমোডিটিস সম্বন্ধে স্ট্রাইক সম্পূর্ণ বন্ধ ক'রে দিয়েছে। আমি বলছি না যে স্ট্রাইক বন্ধ করা একটা বাহাদুরি কাজ, কোনরকম সেকথা আমি বলি নি, স্ট্রাইক কলেক্টিভ বার্গেনিং-এর জন্য একটা অত্যন্ত প্রয়োজনীয় ইন্সট্রুমেন্ট। কিন্তু সেই স্ট্রাইক-এর যে অধিকার সেই অধিকারের সঙ্গে ব্যালেন্স করতে হবে জাতির ভবিষ্যৎ, জাতির স্বার্থ। তার জন্য আমরা যে অর্ডিনান্স চেয়েছিলাম তাতে শুধু বলেছিলাম জাতির স্বার্থ বিরোধী যদি কোন স্ট্রাইক হয় সেটা বে-আইনী ঘোষণা করার ক্ষমতা সরকারের থাকবে। আমরা ভুল করতে পারি, আমরা ঠিক করতে পারি। আমাদের চিন্তাধারাটা আলোচনা করার জন্য পাঠিয়েছিলাম সর্বভারতীয় ট্রেড ইউনিয়ন সম্মেলনে মিলিতভাবে যা ঠিক করবেন আমরা তা গ্রহণ করবো। আমাদের কোন ফিক্সড আইডিয়াস নেই তার উপর যদি স্ট্রাইক নিষিদ্ধ করা না যায় তাতে কিছু যায় আসে না। শ্রমিকের স্ট্রাইক করার অধিকার কংগ্রেস সরকারই আগে দিয়েছিলো ১৯২১ সালে যখন প্রথম সর্বভারতীয় স্ট্রাইক হয় সেই স্ট্রাইক-এর নেতা ছিলেন বাংলাদেশেরই একজন কংগ্রেস নেতা। সুতরাং স্ট্রাইক অত্যন্ত প্রয়োজনীয় জিনিস সেটা আমরা জানি। শ্রমিকের অধিকার আমরা কোনদিনই খর্ব করতে দেব না। তার জন্য একটা অর্ডিন্যান্স আলোচনার জন্য পাঠালে কেউ রি-অ্যাকসানারি হয়ে যায়, ক্যাপিটালিস্ট হয়ে যায় এটা ঠিক কথা নয়। আমি মনে করি না অচ্যুত মেনন রি-অ্যাকসানারি, আমি মনে করি না অচ্যুত মেনন ক্যাপিটালিস্ট। আমি মনে করি না কেরালার সরকার রি-অ্যাকসনারি সরকার। কেরলার যা অবস্থা সেই অবস্থায় তিনি মনে করেছেন এই স্ট্রাইকগুলি বে-আইনী ক'রে দেওয়া দরকার, সরকারী কর্মচারীদের স্ট্রাইক করার কোন অধিকার থাকবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অর্ডিনান্স দেখেন, তা হলে দেখবেন কেরলার এই অর্ডিনান্স-এ ৪টা কি ৫টা জিনিসের উপরে আমার ঠিক স্মরণে নেই, ৪টি কি ৫টি জিনিসের উপর স্ট্রাইক সম্পূর্ণ নিষিদ্ধ করেছে। তারা মনে করেছে, কেরালার জনসাধারণের স্বার্থে, শ্রমিকের স্বার্থে কৃষকদের স্বার্থে, নিম্নমধ্যবিত্তদের স্বার্থে এই স্ট্রাইকগুলি বে-আইনী ঘোষণা করা দরকার। সুতরাং যদি কেউ বলে যে, কোন কোন ক্ষেত্রে, সীমিত ক্ষেত্রে কোন স্ট্রাইক বে-আইনী ঘোষণা করার ক্ষমতা সরকারের হাতে থাকা উচিত তার মানে এই নয় যে, সেই সরকার নিশ্চয়ই রি-অ্যাকসনারি, সেই সরকার নিশ্চয়ই ক্যাপিটালিস্ট, সেই সরকার নিশ্চয়ই টাটা-বিড়লার অর্থে চলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই দেখেছেন আমি অনেকদিন থেকে এখানে সদস্য হয়ে আছি, আমার থেকে সিনিয়র সদস্য এখানে খুব কম আছেন। ১৯৫৭ সাল থেকে এখানে আমি সদস্য হয়ে আছি। ডঃ গনি, বিজয়সিং নাহার মহাশয়, সোমনাথ লাহিড়ী মহাশয়ও আছেন। কংগ্রেস মন্ত্রিসভা এখান থেকে বক্তব্য রাখতো এবং বিরোধী দলের বক্তব্য এখান থেকে শুনতো। আমিও বিরোধী দলে ছিলাম, কাশীকান্ত মৈত্রও বিরোধী দলে ছিলেন। আমি যেখানে কেশববাবু বসেছেন ওখানে বসতাম। সেখান থেকে বক্তৃতা শুনেছি, আমিও বক্তৃতা দিয়েছি, আপনারা ধনতন্ত্রের দালাল আপনারা ক্যাপিটালিস্ট-এর টাকায় চলছেন ইত্যাদি দুর্নীতির অভিযোগ মন্ত্রীদের বিরুদ্ধে থাকতো। আজকে এটা অত্যন্ত সুখের বিষয় প্রত্যেক মাননীয় সদস্যই দেখেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন মন্ত্রীর বিরুদ্ধে কি উপমন্ত্রী, কি রাষ্ট্রমন্ত্রী, কি মন্ত্রী কোন মন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির কোন অভিযোগ নেই, এটা আজকে আমাদের সবচেয়ে বড় গর্বের কথা।, দুর্নীতিমুক্ত আমরা নিশ্চয়ই করবো দেশ থেকে। সেই দুর্নীতির জন্য মিঃ বেস্টারউইচ যদি দুর্নীতির দায়ে পড়েন, তা হ'লে তার প্রতি যে রকম আচরণ করা হবে, মুখ্যমন্ত্রী যদি দুর্নীতির দায়ে পড়েন তাঁর প্রতিও সেই একই আচরণ করা হবে। এই বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের তাই এখন গভীরভাবে চিন্তা করা দরকার যে বর্তমান রাজনৈতিক পরিস্থিতিটা কি, এই রাজনৈতিক পরিস্থিতিটা আলোচনা করা আমাদের নিশ্চয়ই দরকার। আমি খুব আনন্দিত যে, সোমনাথ লাহিড়ী মহাশয় একটা খুব জরুরী কথা এই বিধানসভায় বলেছেন। আজকে যে দল এই বিধানসভা সাজান ইত্যাদি কথা বলেছেন। যারা মনে করেন তারাই হচ্ছেন সত্যিকারের শ্রমিকদের দরদী বন্ধু আর কেউ তাদের দরদী বন্ধু হতে পারে না। তারা আজকে কাদের সঙ্গে জোট বাঁধতে যাচ্ছেন। অবশ্য

তারা বলবেন না আমরা জোট বাঁধতে যাচ্ছি না। আজকে উড়িষ্যা কংগ্রেস, স্বতন্ত্র, জনসংঘ এস এস পি সমস্ত আরো অনেক দল আছে দক্ষিণপন্থী, অ্যাডভেঞ্চারিস্ট বামপন্থী তারা সব একত্রিত হয়ে কথা বলতে শুরু করেছে। সজাগ আমাদের সংবাদপত্রগুলি, তাদের ধন্যবাদ দেবো, সজাগ আমাদের জার্নালিস্ট-রা সেটা যখন কাগজে ছাপতে শুরু করেছিল, ছবি বেরোতে লাগলো তখন তারা আস্তে আস্তে পালিয়ে গেল, ভাবলো, লোকেরা বুঝে নেবে। আজকে সি পি এম-এর কি অবস্থা। উড়িষ্যায় যখন নির্বাচন হ'ল নন্দিনী সতপতি একদিকে আর বীরেন মিত্র আর একদিকে। বীরেন মিত্রকে সমর্থন করছে কে? তাকে সমর্থন করছে স্বতন্ত্র জনকংগ্রেস এবং আর যত রি-অ্যাকসনারি গ্রুপ আছে তারা সমর্থন করছে, আর কে গেল সমর্থন করতে? পশ্চিমবাংলা থেকে হরেকৃষ্ণ কোঙার গেলেন। তিনি কটক শহরে গিয়ে বীরেন মিত্রের সমর্থনে বক্তৃতা দিয়ে এলেন যে, কংগ্রেসকে পরাজিত করতে হবে এবং বীরেন মিত্রকে জয়লাভ করাতে হবে। কাজেই তার জন্য আবার ভাবতে হবে অবস্থাটা কি? যদি এই রাজনৈতিক অ্যাটমসফিয়ারটা না উপলব্ধি করতে পারি, যদি আমরা ইরিসপনসিবল-এর মত কথাবার্তা বলি, তা হ'লে আমরা দেশের সর্বনাশ ডেকে আনবো। কাজেই আজকে দরকার আমাদের জোট চলার আজকে প্রয়োজন আমাদের জোট অনুযায়ী কাজ করা। আজকে আমরা যদি জোট অনুযায়ী কাজ না করি, একজন আর একজনের প্রতি ইরেস্পনসিবল বক্তব্য রাখতে শুরু করি, তা হ'লে শুধু আমাদেরই ক্ষতি হবে না দেশেরও সর্বনাশ আমরা ডেকে আনবো। তাই আশা করবো যে, আমরা যারা জোটে আছি তারা সকলে ভবিষ্যতে অত্যন্ত দায়িত্বের সঙ্গে কাজ করবো এবং যে সব কথাবার্তা বলবো সেটা খুব মেপে বলবো অবান্তর কথা বলব না, যেটা বলার দরকার সেটা বলবো, যেটা বলা উচিত নয় তা কখনও বলবো না, এই ভাবে যদি আমরা চলতে পারি, তা হ'লে আমার সন্দেহ নেই যে, এই জোট ভাল কাজ করতে পারবে। মাননীয় সদস্যরা অনেকে অনেক বক্তব্য রেখেছেন। একদল বক্তব্য রেখেছে এই ভিত্তিতে যে আমরা ম্যাজিক করতে পারি। তাদের আমরা ধন্যবাদ দেই, কারণ তাদের আমাদের উপর খুব বেশি কনফিডেন্স আছে। তারা ভাবছেন যত শক্ত কাজই হোক না কেন তারা নিশ্চয়ই করতে পারবেন। এক বছরেই করতে পারবে, কেন করছে না, এত কাজ করছে এটাই বা করছে না কেন? তাদের আমরা ধন্যবাদ জানাই, তাদের সমালোচনা আমরা মেনে নিয়েছি। আমাদের সদস্যদের সমালোচনা থেকে এটা পরিষ্কার বোঝা গেছে এটা নতুন ঘটনা, এটা প্রত্যেকের জানা দরকার। আমাদের জোটে যারা আছেন তাদের প্রত্যেকের এটা জানা দরকার যে, কংগ্রেসের এম এল এ-রা এত খাটনি বোধ হয় আর কোন দিন খাটে নি। এটা পরিষ্কার যে, এর আগে কোন কংগ্রেস সদস্যের এত খাটতে হয়েছে এলাকায়, এলাকায় ঘুরে ঘুরে। যেখানেই যাই সেখানেই দেখি তারা কাজ করে যাচ্ছেন মানুষের সঙ্গে ওতপ্রোতভাবে। তাই তাদের ধন্যবাদ যে, তাঁরা তাদের বিভিন্ন কেন্দ্রের সমস্যাগুলি খুব পরিষ্কার ভাবে মাঝে মাঝে ক্রোধের সঙ্গে বলেছেন যেমনি প্রদীপ পালিত খুব ক্রোধের সঙ্গে ওখানকার আইন-শৃঙ্খলার কথা বলেছেন। ঠিক কথা, সেখানে আইন-শৃঙ্খলার সামান্য একটু অবস্থা খারাপ হয়েছিল, ব্যবস্থা গ্রহণ করতে হবে। আমি খুব আনন্দিত। কারণ আমি যে দলে আমি সেই দলের সদস্যরা কতকগুলি জিনিস খুব জোরের সঙ্গে বলেছেন। এটা বলা দরকার, সমালোচনা দরকার। সমালোচনা আমরা চাই সমালোচনা পেলে আমি খুব আনন্দিত। কিন্তু তারা ভাবছেন আমরা সব করে দিতে পারবো আলাউদ্দিনের প্রদীপ আমাদের হাতে আছে কিন্তু তা নয়। আর একদল সদস্য বলেছেন যে, আমরা কিছু করি নি। আমি সেই দল কোন দল সেটা বলতে চাই না, যে দলের সদস্যরা বক্তব্য রেখেছেন যে, আমরা কিছু করি নি, সর্বনাশ হয়ে গেল দেশ অন্ধকারময় হয়ে গেল, দেশের কোন ভবিষ্যৎ নেই। বেস্টারউইচ মহাশয় ভাবছেন যে, পীস অফ এ গ্রেভ-এ আছেন। তিনি ভাবছেন যে, তিনি এখনও গ্রেভ-এ আছেন তাই এত শান্ত নড়তে-চড়তে হচ্ছে না। বেস্টারউইচ মহাশয়কে এত তাড়াতাড়ি গ্রেভ হতে দেবো না। তিনি সবে বিধান-সভায় এসেছেন এখনও চার পাঁচ বছর থাকবেন তার পর দেখা যাবে পরের নির্বাচনে রাজনৈতিক গ্রেভ-এ দেওয়া যায় কিনা, অবশ্য গণতান্ত্রিক মতে।

[8-15—8-25 p.m.]

পিস অফ দি গ্রেভ যারা বললেন, যারা বললেন কিছু হচ্ছে না তাদের কাছে আমার বক্তব্য এবং এই রাজ্যপালের ভাষণের উপর যে ৭০/৮০ জন বক্তব্য রেখেছেন তাদের কাছে আমার

কিছু বলা দরকার সরকারের তরফ থেকে—আজ হচ্ছে ১৯এ ফেব্রুয়ারি, আমাদের ১১ মাস পূর্ণ হ'ল। ২২এ মার্চ, ১৯৭২ তারিখে আমরা এই মন্ত্রিসভা গঠন করেছিলাম। আমি আপনার অনুমতি নিয়ে আজ এখানে কিছু তথ্য রাখতে চাই, এতে দেখা যাবে আগে কি ছিল আর এখন কি হচ্ছে। পাবলিক আন্ডারটেকিং-এ পাঁচ বছরে অ্যাভারেজ প্রোডাকশন অফ দি গ্যাস ছিল ৩২ হাজার মেট্রিক টন। আর গত ১০ মাসে ১৯এ জানুয়ারি পর্যন্ত আমরা অ্যাভারেজ মান্থলী প্রোডাকশন বাড়িয়েছি ৪৩ হাজার মেট্রিক টনে, অর্থাৎ ১১ হাজার মেট্রিক টন ১০ মাসে। গত পাঁচ বছরে বেনজিলের মান্থলী অ্যাভারেজ ছিল ২০০ লিটার, আর আমরা ১০ মাসে সেটা করেছি ২৬৫ লিটার। ১৯৭০ সালে দুর্গাপুর লিমিটেড-এর ঘাটতি ছিল ৩ কোটি ৬৪ লক্ষ টাকা, আর ১৯৭১ সালে ৩ কোটি ৫৬ লক্ষ টাকা, সেটা এই বছর ডিসেম্বর পর্যন্ত ঘাটতি হচ্ছে ৬০ লক্ষ টাকা অর্থাৎ কিনা আমরা ৩ কোটি ৬৪ লক্ষ থেকে সেটাকে নামিয়ে নিয়ে এসেছি ৬০ লক্ষ টাকায়, আশা করব আসছে বছর আমরা বলতে পারবো যে, এটা থেকে লাভ হচ্ছে। ওয়েস্টিং হাউস অ্যান্ড সেকসবি ফার্মার লিমিটেড যেটা নিয়ে জ্যোতি-বাবু বলেছিলেন যে, 'এটা নিয়ে সমাজতন্ত্র করতে চাই'। নিয়ে সেটাকে শেষ ক'রে দিয়ে ছিলেন এবং যার ফলে সমাজতন্ত্রের প্রতি মানুষের আস্থা চলে যাচ্ছিল। আমরা কাস্টোডিয়ান জেনারেলকে বলেছি কয়লার দাম বেড়ে যাওয়াটা অত্যন্ত অন্যায় এবং যারা এটা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমি আশা করছি, কয়েক দিনের মধ্যেই এর দাম কমিয়ে দিয়ে একটা বক্তব্য রাখতে পারব বা এর সম্বন্ধে একটা এনাউন্সমেন্ট করতে পারব। ওয়েস্টিং-হাউস অ্যান্ড সেকসবি ফার্মার লিমিটেড—১৯৭২ সালের ২০ তারিখে আমরা মন্ত্রিসভা গঠন ক'রে দেখলাম মান্থলী প্রোডাকশন হচ্ছে ২ লক্ষ ৩৮ হাজার টাকা। মন্ত্রিসভা গঠনের পর থেকে এই জানুয়ারি মাস পর্যন্ত আমরা ১০ মাসে প্রোডাকশন করেছি ২২ লক্ষ ৯৫ হাজার টাকার আর প্রফুল্ল সেন মহাশয় বললেন যে, আমরা কিছুই করি নি। তার পর কল্যাণী স্পীনিং মিলস মাত্র ১০ মাসে রোজগার করেছে ৩৫ লক্ষ টাকা। ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিস লিমিটেড করপোরেশন এটা ১৯৬৮-৬৯ সালে ছিল বছরে ৩১ লক্ষ টাকা টার্ন-ওভার করার পর ১৯৭০ সালে হয়ে গেল ৩৭ লক্ষ টাকা তার আমরা আসার পর গত জানুয়ারি মাস থেকে এটার অনেক বেড়ে গিয়েছে। দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে ছিল ৩১ লক্ষ টাকা, তার পর ৩৭ লক্ষ টাকা থেকে আমরা আজকে টার্ন ওভার করেছি ৭ কোটি টাকায়। আমরা আশা করছি, মার্চ মাসের ভিতর এটাকে ১০ কোটি টাকা করতে পারব। ইলেকট্রো মেডিক্যাল অ্যালায়েড ইন্ডাস্ট্রিস, ওরা এক্স-রে মেশিন তৈরি করে। তারা পাঁচ বছর ধ'রে, বছরে ৯টি ক'রে এক্স-রে ইউনিট তৈরি করে। আর আমরা ৮ মাসেই ঐ ৯টি ইউনিট প্রোডাকশন ক'রে ফেলেছি। আমরা ৮ মাসে ৯টা তৈরি ক'রে দিয়েছি প্রোডাকশন বাড়িয়ে দিয়েছি। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ার হাউসিং করপোরেশন যুক্তফ্রন্টের আমলের সময় ১৯৬৭ এবং ১৯৬৯ সালে এর স্টোরিং ক্যাপাসিটি ছিল ৫৯ হাজার মেট্রিক টনস। আমরা ১০ মাসে সেটা ১ লক্ষ ৪৮ হাজার মেট্রিক টনস করেছি। এগুলি কেউ এসে পরীক্ষা করে দেখতে পারেন। সেকসবি ফার্মার-এ যান সেখানে গেলেও দেখতে পারেন। স্মল ইন্ডাস্ট্রিস করপোরেশন-এ টার্ন-ওভার ছিল ৩ কোটি। আমরা যখন সরকার গঠন করি ১০ মাসের ভেতরে সেটা ৩ কোটি টার্ন-ওভার বাড়িয়ে আমরা ৫ কোটি করেছি। এগ্রিকালচার-এ ১৯৭০-৭১ সালে ৪ কোটি ৪২ লক্ষ টাকা কাজ হয়েছিল। সেচের ব্যাপারে আমরা গত ১০ মাসে ২৪ কোটি ৪৬ লক্ষ টাকার কাজ করেছি। মাননীয় সদস্য যাঁরা গ্রামাঞ্চলে আছেন তাঁরা বুঝতে পারবেন এটা হয়েছে কিনা। এটা ইরিগেশন অ্যান্ড ওয়াটারওয়েজ রিপোর্ট-এর ব্যাপার। এগ্রিকালচার অ্যান্ড কমিউনিটি ডেভলপমেন্ট রিপোর্ট-এ যুক্তফ্রন্টের আমলে ওঁরা কাজ করেছিলেন ৩১ লক্ষ টাকার। তখন এমন চেঁচামেচি হ'ল। বিজয়সিং নাহার মহাশয়ের মনে আছে তখন কি অবস্থা আমাদের হয়েছিল। ৩১ লক্ষ টাকার মাইনর ইরিগেশন স্কীম করেছিলেন। এগ্রিকালচার কমিউনিটি ডেভলপমেন্ট বিভাগ থেকে আমরা সেখানে ৮ কোটি ৪১ লক্ষ টাকার কাজ করেছি ১০ মাসে। অথচ আমরা তো কিছুই করি নি। বোরো কাল্টিভেশন ২২ মাসে যুক্তফ্রন্টের আমলে হয়েছিল ১ লক্ষ ৯৯ হাজার একরে। আমরা ১০ মাসের ভেতরে সেটা বাড়িয়ে নিয়ে ৭ লক্ষ ৫২ হাজার ৫০০ একর করেছি। অর্থাৎ আমরা ৭ গুণ ১০ মাসে বেশি করেছি। গমের চাষ যুক্তফ্রন্ট আমলে ছিল ৩ লক্ষ ৫১ হাজার ৯০০ একরে। আমরা সেটা ১০ মাসে করেছি ১০ লক্ষ ৪৬ হাজার ৭০০ একরে। ওয়েস্ট

ল্যান্ড নিয়ে বক্তব্য রেখেছেন ভুপাল পান্ডা মহাশয়। অর্থাৎ জমি বিতরণ করা হচ্ছে না। প্রফুল্ল সেন মহাশয়ের আমলে কোন ডিস্ট্রিবিউটই ছিল না। যুক্তফ্রন্ট এসে জমি বিলি করলেন, কিন্তু সেটা খালি লাইসেন্স বেসিস-এ। আর সেটা হ'ল যে মন্ত্রী যে দলের সেই দল ছাড়া অন্য দলের কেউ কিছু করতে পারবেন না। এক বছরের জন্য লাইসেন্স। তাতে তাঁরা দিলেন ৩ হাজার ৯৩২ একর। প্রত্যেক মাসে বিতরণ করলেন ৩ হাজার ৯৩২ লাইসেন্সী।

[8-25—8-35 p.m.]

আমরা ১০ মাস এসেছি, এই ১০ মাসের ফিগার আমার কাছে আছে, সেখানে আমরা বণ্টন করলাম লাইসেন্সে নয়, লাইসেন্সে আমরা বিশ্বাস করি না, লাইসেন্স মানে তার কোন পার্মানেন্ট রায়তী অধিকার নেই, সে বন্ধক দিতে পারবে না, সে জমির মালিক নয়, আমরা তাদের পার্মানেন্ট রায়তী বেসিসে জমি দিলাম। যুক্তফ্রন্ট আমলে লাইসেন্স দিয়েছিল ৩ হাজার ৯৩২ একরের, আমাদের আমলে পার্মানেন্ট রায়তী বেসিসে মালিকানা দিলাম ৫ হাজার ৩৯২ একরের প্রতি মাসে। রুরাল ইলেক্ট্রিফিকেসান গ্রামে বিদ্যুৎশক্তি নিয়ে যাওয়া সম্পর্কে রাজ্যপালের ভাষণে আপনারা পরিসংখ্যান পেয়েছেন, আমি ফেব্রুয়ারি, ১৯৭৩ সাল পর্যন্ত পরিসংখ্যান দেব যেটা রাজ্যপালের ভাষণে ছিল না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৫ বছরে ১৯৪৭ সাল থেকে ১৯৭৩ সাল পর্যন্ত ৩ হাজার ৩২৮টি গ্রামে বিদ্যুৎশক্তি নিয়ে যাওয়া হয়েছে, আর গত ৫ বছরে এই ৩ হাজার ৩২৮টির ভেতর ১ হাজার ৩৫৭টি গ্রামে বিদ্যুৎশক্তি নিয়ে যাওয়া হয়েছিল। আমরা ১০ মাসে ফেব্রুয়ারি পর্যন্ত ২ হাজার ২৮০টি গ্রামে বিদ্যুৎশক্তি নিয়ে গেছি। যেখানে ২৫ বছরে ৩ হাজার ৩২৮টি গ্রামে গেছে সেখানে ১০ মাসে ২ হাজার ২৮০টি গ্রামে নিয়ে গেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কাউকে দোষ দিচ্ছি না, তবে এটা বলা দরকার, কারণ, মানুষকে বিভ্রান্ত করার জন্য যাঁরা বক্তব্য রাখেন যে, তাঁরাই হচ্ছেন দরদী বন্ধু, কৃষকের ভাই, আমরা কিছু নই, রুরাল ওয়াটার সাপ্লাই সম্বন্ধে যুক্তফ্রন্ট আমলে তাঁরা টিউবওয়েল রিসিংকিং এবং সিংকিং করেছিলেন ৭৯০টি সারা পশ্চিমবাংলায় তাঁদের ২২ মাসের রাজত্বে আর কুয়া খনন করেছিলেন ১২৭টি। আমরা ১০ মাসে টিউবওয়েল বসিয়েছি ৮ হাজার ৪৮০টি। এটা প্রত্যেক মাননীয় সদস্য জানেন, কারণ প্রত্যেক কেন্দ্রে সেটা হয়েছে। রিসিংক করেছি ৭ হাজার ৬৭২টি। যেখানে যুক্তফ্রন্ট আমলে সিংকিং এবং রিসিংকিং ছিল মাত্র ৭৯০, সেখানে আমরা সিংক করেছি ৮ হাজার ৪৮০, রিসিংকিং করেছি ৭ হাজার ৬৭২। যেখানে যুক্তফ্রন্ট আমলে ১২৭টি কুয়া খনন করেছিল, সেখানে আমরা খনন করেছি ৭,৭৪৩টি কুয়া। রিলিফের ব্যাপারে ৩ কোটি টাকা বাজেটে আমাদের কাছে ছিল, আমরা রিলিফে ব্যয় করেছি ২৩ কোটি টাকা। মাননীয় স্পীকার মহাশয়, কোন সরকার এই ২৫/২৬ বছরে ২৩ কোটি টাকা খরচ করতে পেরেছিলেন? এই টাকা যদি খরচ করতে না হত, অভূতপূর্ব খরা যদি না হত, তা হ'লে আজকে আমাদের ২০ কোটি টাকা থাকত, আমরা সেই টাকা দিয়ে অন্যান্য উন্নয়নের কাজ করতে পারতাম। কিন্তু দুঃখের বিষয় আমরা পারি নি। আমরা জানি, মাননীয় সদস্যদের কেন্দ্রে অনেক সমস্যা রয়েছে, কিন্তু খরার জন্য আমাদের ২০ কোটি টাকা বেশি রিলিফের খাতে চলে গেল। তারপর যুক্তফ্রন্টের আমলে যেখানে ৫২ কোটি টাকা বছরে আয় ছিল সেলস ট্যাক্স থেকে সেখানে আমরা ১০ মাসে আয় বাড়িয়েছি ৭৯ কোটি টাকা। যেটা বাড়ল সেটা চলে গেল রিলিফে। এই হচ্ছে আমাদের দুর্ভাগ্য। আশা করি, এবারে বর্ষা ভাল হবে, আমরা বেশি টাকা পাব উন্নয়নের কাজ করবার জন্য। মাননীয় সদস্যরা, যে সমস্ত কথা বলেছেন তার ভিত্তিতে অনেক কাজ করা দরকার। সেচ বিভাগে যুক্তফ্রন্ট সরকারের আমলে ৫ বছরে ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত ৪ হাজার ৮২ লক্ষ একর জমি সেচ পেত। আমরা টোট্যাল এরিয়া করেছি ২১ লক্ষ ২৫ হাজার এই ১০ মাসে। অর্থাৎ প্রায় ১৭ লক্ষ বেশি। এরকমভাবে ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে দেখছি ১৯৬৯ সালে যুক্তফ্রন্টের সময় ২১১টি রেজিস্টার্ড কোম্পানী ছিল এবং তাদের অথরাইজড ক্যাপিটাল ছিল ১৫ কোটি টাকা। আমাদের সময়ে এই এপ্রিল থেকে ডিসেম্বর মাস পর্যন্ত ৩২৩টি কোম্পানী রেজিস্টার্ড হয়েছে এবং তাদের অথরাইজড ক্যাপিটাল হয়েছে ৩৩ কোটি ৫০ লক্ষ টাকা। তারপর স্বাস্থ্য বিভাগে ওই একই চিত্র। যেখানে গত পাঁচ বছরে তাঁরা ৬টি হাসপাতাল করেছিলেন, সেখানে আমরা এই ১০ মাসে ৩টি নূতন হাসপাতাল করেছি। পাঁচ বছরে যেখানে তাঁরা ৫০৬টি শয্যা করেছিলেন, সেখানে আমরা ১ হাজার ৩৮৯টি শয্যা করেছি। এরকমভাবে

প্রাইমারী হেল্‌থ সেন্টার, সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার করা হয়েছে এবং হেল্‌থ সেন্টারে ইলেকট্রিসিটি নিয়ে যাওয়া হয়েছে। গত ২৫ বছরে ২১৮টি হেল্‌থ সেন্টারে ইলেকট্রিসিটি নেওয়া হয়েছে, আর আমরা এই ১০ মাসে ১২৩টি হেল্‌থ সেন্টারে ইলেকট্রিসিটি নিয়েছি। তিন মাইলের ভেতর যেখানে ইলেকট্রিক পোস্ট আছে সেখানে আমরা ইলেকট্রিসিটি দিয়েছি। বীরভূম বা বাঁকুড়ার ক্যাবিনেট সিদ্ধান্ত অনুযায়ী আমরা এই কাজ করেছি। প্রাইমারী স্কুল ১ হাজার ৭৮টিকে অনুমোদন দিয়েছি এবং ২২এ ফেব্রুয়ারি আরও ২০০ স্কুলকে আমরা অনুমোদন দিচ্ছি। এতে প্রাথমিক শিক্ষকদের চাকুরি হবে। শিক্ষা সম্বন্ধে আমাদের নূতন ক'রে চিন্তা করতে হবে। এই ব্যাপারে মাননীয় সদস্যেরা যেকথা বলেছেন এবং বিশেষ ক'রে বিশ্বনাথবাবু যে কথা বলেছেন, আমরা সেটা উপলব্ধি করছি। আমি প্রফেসরদের সঙ্গে কথা বলেছি। আমি মাননীয় সদস্যদের এটুকু মনে রাখতে বলব যে, এই সরকারকে আগেকার সরকারের সঙ্গে তুলনা করবেন না। আমরা প্রফেসর এবং বুদ্ধিজীবীদের সঙ্গে আলোচনা করি এবং আমরা শিক্ষা সম্বন্ধে অত্যন্ত চিন্তিত। আমরা ঠিক করেছি ৪ঠা এবং ৫ই মার্চ আমরা একটা সেমিনার ডাকব এবং সেখানে তিনটি স্তরে আলোচনা হবে- প্রাইমারী, সেকেন্ডারী এবং কলেজ এডুকেশন। আমরা শিক্ষকদের এবং ছাত্রদেরও ডাকছি। আমরা মনে করি, ছাত্রদেরও একটা পয়েন্ট অব ভিউ আছে। ছাত্রদের কথা আমরা কেউ শুনি নি, ছাত্রদের বক্তব্য আমরা কেউ গ্রাহ্য করি নি। আমি মানি টোকাটুকি একেবারে অন্যায়। আমি খুব আনন্দের সঙ্গে বলছি প্রফেসরদের সঙ্গে যখন আলোচনা হয়েছিল তখন তাঁরা বলেছিলেন, আমরা শনিবার এবং রবিবার পড়াতে রাজী আছি পাঠক্রম শেষ করবার জন্য। আমরা ভাইস-চ্যান্সেলরকে ডাকছি, শিক্ষাব্রতী এম এল এ যাঁরা আছেন তাঁরাও আসবেন। দুদিন ধ'রে আলোচনা হবে এবং সেখানে শিক্ষার ব্যাপারে সমস্ত সমস্যা নিয়ে আমরা আলোচনা করব। আইন-শৃঙ্খলা নিয়ে অনেক কথা বলা হয়েছে। আমি একটা ঘোষণা করতে চাই। আমি মনে করি, হেমন্ত বসুর মামলা নিয়ে অত্যন্ত ডিলে করা হয়েছে। এটা কখনই হওয়া উচিত নয়। চার্জসিট হয়েছে ১৯৭১ সালে কিন্তু কেসটি সাব-জুডিস্‌ ব'লে আমি এসম্বন্ধে কিছু বলছি না। কিন্তু এত ডিলে হয়েছে ব'লে আমরা ডিসিসন নিয়েছি, কোর্টের পার্মিসন নিয়ে আমরা রিইনভেস্টিগেসন করব। আমরা সি বি আই-কে বলছি ইনভেস্টিগেসনের ভার নিতে। তারা স্বতন্ত্রভাবে এবং ভালভাবে ইনভেস্টিগেসন করুক। সি বি আই এতদিন পর্যন্ত আমাদের হেল্প করেছিল। কিন্তু এখন আমরা চাচ্ছি সি বি আই পরিপূর্ণভাবে ইনভেস্টিগেসনের ভার নিক। তবে এই ব্যাপারে কোর্টের পার্মিসন নিতে হবে, কারণ কেস সাব-জুডিস্‌। আমরা সেন্ট্রাল ব্যুরো অব ইনভেস্টিগেসনকে অনুরোধ করব এই ব্যাপারে পুরো ইনভেস্টিগেসন তাঁরা করুন। হেমন্তদার নামে আমরা রাজনীতি হতে দেব না, সেই জঘন্য রাজনীতি আমরা বন্ধ

[8-35—8-45 p.m.]

করবই। এটা হচ্ছে আমাদের অভিপ্রায়, আমাদের সিদ্ধান্ত। আমি আশা করি (শ্রীকৃষ্ণকুমার শুক্লাঃ নেপাল রায়ের ব্যাপারটাও যেন হয়)। নেপাল রায়েরটাও হচ্ছে, সেটার চার্জ-সীট হয়েছে। এই সিদ্ধান্ত আমরা নিয়েছি। অনেকক্ষণ ধ'রে আমার বক্তব্য আমি রেখেছি। আমি আবার মাননীয় সভ্যদের বলব যে, আমরা অত্যন্ত গুরুত্বপূর্ণ দায়িত্ব নিয়ে এই বিধান-সভায় এসেছি। পশ্চিমবাংলার মানুষ আজকে আমাদের উপর এত আশা এত ভরসা রাখছে এত বিশ্বাস করছে যে, মাঝে মাঝে আমার ভয় হয়, এই সবের যোগ্য তো আমরা? এই আস্থার যোগ্য কি আমরা? সেজন্য আমাদের অত্যন্ত সাবধানে চলতে হবে সুচিন্তিতভাবে কাজ করতে হবে এবং সর্বদাই মনে রাখতে হবে যে, পশ্চিমবঙ্গের ভেতরে এখনও ১০০ জনের ভেতর ৭০ জন মানুষ আছে যারা দারিদ্র্য সীমার নিচে। তাদের উন্নয়নের জন্য আমাদের বিশেষভাবে কাজ করতে হবে, বিশেষ ক'রে যারা সিডিউল কাস্ট, সিডুল ট্রাইব, উপজাতি বা তফসিলী জাতিভুক্ত আছেন তাদের তো দারিদ্র্যের সীমানা নেই। এবং তা ছাড়াও অন্য স্তরে মুসলমান ভাইদের ভেতরে আমি দেখেছি, মুসলমান চাষীদের ভেতরে অত্যন্ত বেশি দারিদ্র্য। সেই দারিদ্র্যের বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। এবং সর্বশেষে মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা কথা ব'লে যাচ্ছি যে, বোধ হয় ২৫ বছরের ভেতরে হিন্দু-মুসলমানদের ভেতর এই যে হৃদ্যতা দেখছি এর আগে কখনও সেটা দেখি নি। এইটাই চায় আমাদের সরকার। কাশীকান্ত বাবু ব'লে গেলেন—ন্যাশানালিজম, ডেমোক্রাসী আর সোসালিজম—আমি বলব তার থেকেও

আর একটা জিনিস আছে সেটা একই রকমের ইমপরট্যান্ট সেটা সিকিউলারিজম—হিন্দু-মুসলমানের কোন তফাৎ থাকবে না। এই সভায় আমি বলতে পারি যেন সেই সমাজ গড়তে পারি, পশ্চিমবঙ্গে যেন সেই সমাজ প্রতিষ্ঠা করতে পারি। তার জন্য আসুন সকলে মিলে আমরা এগিয়ে যাই—এই চারটি নীতির ভিত্তিতে একটা সুন্দর পশ্চিমবাংলা গড়ি।

**Mr. Speaker:** The discussion is over. Amendments Nos. 3, 7 and 8 have not been moved. So I put amendment No. 2 to vote.

The motion of Shri Pradyot Kumar Mahanti that—

কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) পশ্চিমবঙ্গের ভয়াবহ বেকার সমস্যা সমাধানের;

(খ) দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের;

(গ) শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূরীকরণের; এবং

(ঘ) চাষীদের আর্থিক উন্নতিকরণের কোন সুষ্ঠু ও স্থায়ী পথনির্দেশ রাজ্যপালের ভাষণের মধ্যে নাই।

was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that—

কিন্তু দুঃখের বিষয় যে—

(ক) মাননীয় রাজ্যপালের ভাষণের ১৩নং প্যারা যেখানে সংবাদপত্রে বিজ্ঞপ্তির কথা উল্লেখ আছে সেখানে ৩১এ জানুয়ারীর মধ্যে ৪০,০০০ লোক নিয়োগের প্রতিশ্রুতি ভঙ্গের ব্যাপারটিকে বেমালুম চেপে গিয়ে বিগত এক বৎসরের সরকারের কাজের যে ফিরিস্তি দেওয়া হয়েছে তা দ্বারা জনসাধারণকে বিভ্রান্ত করা হয়েছে;

(খ) তাঁর সরকারের বিদ্যুৎশক্তি সম্পর্কিত কেলেংকারীর ফলে মেহনতী জনগণের দুর্দশার অন্ত নেই এবং তারা লে-অফ, লক-আউট, ক্লোজার প্রভৃতির জন্য যে আর্থিক ক্ষতির সম্মুখীন হয়েছে সেই সম্পর্কে কোনও উল্লেখ না থাকায় তাঁর ভাষণ জনগণকে বিভ্রান্ত করেছে;

(গ) গায়ের জোরে বর্গাদারদের উচ্ছেদ সম্পর্কে নীরব থেকে তিনি প্রকৃতপক্ষে পুলিসের সহায়তায় জমির কায়েমী স্বার্থের এবং বিবিধ কার্যকলাপের পরোক্ষ সমর্থনই করেছেন;

(ঘ) তাঁর ভাষণ চা-বাগান শ্রমিকদের প্রতি চরম উদাসীনতার পরিচায়ক, কারণ বহু চা-শ্রমিক গত দেড় মাস থেকে রেশন পাচ্ছে না;

(ঙ) তাঁর ভাষণের ১৭নং প্যারায় রাজ্যপাল দোষী ও অর্থ আত্মসাৎকারী চা-বাগান পরিচালকবর্গকে শাস্তিদানের বিষয়ে নীরব থেকে এদের প্রতি তাঁর সরকারের সহানুভূতিপূর্ণ মনোভাবেরই পরিচয় দিয়েছেন;

(চ) নিত্যপ্রয়োজনীয় দ্রব্যাদির ভীষণ মূল্যবৃদ্ধির ব্যাপারে তাঁর ভাষণে কোন উল্লেখ না থাকায় ইহা জনগণের রক্তশোষণকারী অসৎ ব্যবসায়ীদের সঙ্গে তাঁর সরকারের যোগ-সাজসেরই পরিচয় দেয়;

(ছ) অসংখ্য শিক্ষাপ্রতিষ্ঠানে অর্থসংকটের ফলে গোটা শিক্ষাব্যবস্থা অচলাবস্থার সম্মুখীন হয়েছে এবং এ সম্পর্কে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ না থাকায় এতদ্দ্বারা রাজ্যে শিক্ষার উন্নয়ন বিষয়ে সরকারের চরম উদাসীনতার পরিচয় পাওয়া যাচ্ছে;

(জ) জেলের অভ্যন্তরে রাজনৈতিক বন্দীদের উপর আক্রমণ ও হত্যা সংগঠিত করা এবং বামপন্থী রাজনৈতিক কর্মীদের ব্যাপকভাবে গ্রেপ্তার ও এইসকল কাজে পুলিসকে উৎসাহ দান প্রভৃতি ঘটনা একটি "পুলিসরাজের" পরিচায়ক। এইসমস্ত বিষয়ে

কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে না থাকায় এতদ্দ্বারা ইহাই প্রতিপন্ন হয় যে, এই সরকার বিরোধী রাজনৈতিক কর্মীদের নিরাপত্তা বিধানে অনিচ্ছুক; এবং

(ঝ) নকশালপন্থী বন্দী সহ বামপন্থী রাজনৈতিক বন্দীদের মুক্তিদান প্রসঙ্গে সম্পূর্ণ নীরব থেকে রাজ্যপাল তাঁর ভাষণের ৪৯নং প্যারায় "জনগণের, বিশেষ ক'রে কৃষক, শ্রমিক ও মধ্যবিত্ত শ্রেণীর" গণতান্ত্রিক অধিকার রক্ষা এবং সম্প্রসারণের যে-সব কথা বলেছেন তা অর্থহীন।

was then put and a division taken with the following results:--

Ayes--3

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Golam Mahiuddin, Shri

Noes--88

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Ali Ansar, Shri.
Anwar Ali, Shri Sk.
Bandyopadhyay, Shri Sukumar.
Banerjee, Shri Ramdas.
Bapuli, Shri Satya Ranjan.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Narayan.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Chattopadhay, Shri Sukumar.
Das, Shri Barid Baran.
Das, Shri Sudhir Chandra.
Das Gupta, Dr. Santi Kumar.
De, Shri Asamanja.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Nitai Pada.
Ghosh, Shri Prafulla Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Manoranjan.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Khan Samsul Alam, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Maitra, Shri Kashi Kanta.

Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Mondal, Shri Anil Krishna.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhaya, Shri Subrata.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Arabinda.
Nurunnesa Sattar, Shrimati.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Quazi, Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Nirad Kumar.
Sahoo, Shri Prasanta Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sautya, Shri Basudeb.
Sen, Dr. Anupam.
Shaw, Shri Sachi Nandan.
Shukla, Shri Krishna Kumar.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha, Shri Panchanan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Sur, Shri Ganapati.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

Abstentions—19

A. M. O. Ghani, Dr.
Ali Ansar, Shri.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Chakrabarti, Shri Biswanath.
Das, Shri Bimal.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.

Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Rai, Shri Deo Prokash.
Roy, Shri Aswini.
Roy, Shri Saroj.
Saren, Shri Joyram.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 3, the Noes 88 and the absentions 19, the motion was lost.

The motion of Shri Shish Mohammad that—

কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) দেশের বর্তমান ভয়াবহ খাদ্যসংকটের কোন আভাস নাই এবং তার প্রতিকারের কোন সুস্পষ্ট পরিকল্পনা নাই। বর্তমান ভয়াবহ খাদ্যসংকটে দেশের বিভিন্ন অঞ্চলে বিশেষ করিয়া পল্লী এলাকায় জনগণের উপবাস ও হাহাকার এবং সঙ্গে সঙ্গে রাজ্যের সর্বত্র রেশন ব্যবস্থা ভাঙ্গিয়া পড়া এবং তার প্রতিকারের কোন উল্লেখ নাই;

(খ) পশ্চিমবঙ্গ সরকারের প্রতিশ্রুতিমত ১৯৭২ সালের ৩১এ ডিসেম্বরের মধ্যে বিভিন্ন রাজ্য সরকারী দপ্তরে ১৭,০০০, রাজ্য বিদ্যুৎ পর্ষদে ১০,০০০ এবং প্রাথমিক শিক্ষক/ হিসাবে ১৩,০০০ শূন্যপদে বেকার যুবকদের নিয়োগ করার ব্যাপারে সরকারের চরম ব্যর্থতার, ও কবে এইসব শূন্যপদে নিয়োগের কাজ সম্পন্ন হওয়ার অথবা এইসব কাজের পদপ্রার্থীদের নিকট হইতে দরখাস্তপ্রতি এক টাকা করিয়া যে পোস্টাল অর্ডার বাবত টাকা নেওয়া হইয়াছে তাহা কবে ফেরৎ দেওয়া হইবে তাহার কোন উল্লেখ নাই; এবং

(গ) মুর্শিদাবাদ জেলার বিভিন্ন খণ্ডে যে ভূমিক্ষয় দেখা দিয়াছে এবং সে কারণে যে ভয়াবহ অবস্থার সৃষ্টি হইয়াছে তাহার উল্লেখ থাকিলেও প্রতিকারের কোন পরিকল্পনা বা আভাস নাই। এই প্রসঙ্গে ফরাক্কা বাঁধের কার্যক্রম এবং পরিকল্পনা রূপায়ণের মধ্যে যে গভীর ত্রুটি ও গাফিলতি দেখা দিয়াছে তাহারও কোন উল্লেখ নাই।

was then put and a division taken with the following result:—

Ayes—4

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Golam Mahiuddin, Shri.
Shish Mohammad, Shri.

Noes—94

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Baidya, Shri Paresh.
Bandyopadhyay, Shri Sukumar.
Banerjee, Shri Ramdas.
Bapuli, Shri Satya Ranjan.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharya, Shri Keshab Chandra..

Bhattacharjee, Shri Shibapada.
Bhatacharya, Shri Narayan.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bijali, Dr. Bhupen.
Biswas, Shri Kartic Chandra.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Chattopadhay, Shri Sukumar.
Das, Shri Barid Baran.
Das, Shri Sarat Chandra.
Das Gupta, Dr. Santi Kumar.
De, Shri Asamanja.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Hemanta.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Nitai Pada.
Ghosh, Shri Prafulla Kanti.
Ghosh Moulik, Shri Sunil Mohon.
Goswami, Shri Sambhu Narayan.
Gyan Singh, Shri Sohanpal.
Halder, Shri Manoranjan.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Khan Samsul Alam, Shri.
M. Shaukat Ali, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sanat Kumar.
Mukhopadhaya, Shri Subrata.
Nag, Dr. Gopal Das.
Nahar, Shri Bijoy Singh.
Naskar, Shri Arabinda.
Nurunnesa Sattar, Shrimati.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Paul, Shri Sankar Das.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Quazi, Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.

Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwija Pada.
Saha, Shri Nirad Kumar.
Sahoo, Shri Prasanta Kumar.
Samanta, Shri Tuhin Kumar.
Saraogi, Shri Ramkrishna.
Saren, Shrimati Amala.
Sautya, Shri Basudeb.
Sen, Dr. Anupam.
Shaw, Shri Sachi Nandan.
Shukla, Shri Krishna Kumar.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha, Shri Panchanan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Sur, Shri Ganapati.
Topno, Shri Antoni.
Wilson-de Roze, Shri George Albert.

Abstentions—18

A.M.O. Ghani, Dr.
Ali Ansar, Shri.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Das, Shri Bimal.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Lahiri, Shri Somnath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Rai, Shri Deo Prakash.
Roy, Shri Aswini.
Roy, Shri Saroj.
Saren, Shri Joyram.
Sinha, Shri Nirmal Krishna.

The Ayes being 4, the Noes 94, and the abstentions 18, the motion was lost.

[8-45—8-51 p.m.]

The motion of Shri Timir Baran Bhaduri that—

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত করা হউক—

কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

(ক) কোন কারণ না দর্শাইয়া এবং আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়া রাজ্যসরকারের যে ১৪ জন কর্মচারীকে বিনাবিচারে বরখাস্ত করা হইয়াছে তাহাদের পুনরায় কাজে বহাল করা হইবে কিনা সে সম্পর্কে কোন উল্লেখ নাই;

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** হ্যাঁ, কেবলমাত্র একটি বিশ্ববিদ্যালয়ে। কেবলমাত্র উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে (১) পদার্থবিদ্যা, (২) রসায়নবিদ্যা, (৩) গণিত, (৪) ভূগোল, (৫) ইংরাজী, (৬) অর্থশাস্ত্র, (৭) রাষ্ট্রবিজ্ঞান, (৮) ইতিহাস, (৯) দর্শন, (১০) বাণিজ্য।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটি বিশ্ববিদ্যালয়ের কথা বললেন, সেটা হচ্ছে উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়। ওখানে কোন্ সাল থেকে এই প্রবেশ পরীক্ষা আরম্ভ হয়েছে, জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** ১৯৭১-৭২ সাল থেকে আরম্ভ হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** অন্যান্য যেসমস্ত বিশ্ববিদ্যালয় আছে সেখানেও অনুরূপ ধরনের প্রবেশ পরীক্ষার কোন ব্যবস্থা করার কথা সরকার কি ভাবছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** এটা তো বিশ্ববিদ্যালয়ের নিজেদের ভাবনা, আমরা আর ভাবি কেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এটা তো সরকার জানেন যে এই রকম ভর্তির সময় প্রবেশ পরীক্ষা না থাকার ফলে যোগ্য ছাত্ররা ভর্তির সুযোগ পায় না।

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** এটা আমার ঠিক জানা নেই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই সম্পর্কে সংবাদপত্র এবং বিভিন্ন ছাত্র প্রতিষ্ঠানের পক্ষ থেকে বহু আন্দোলন এবং বহু আবেদনের খবর আপনার কাছে এসেছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** না, সেই রকম আসে নি।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** মিঃ স্পীকার, স্যার, প্রশ্নটা খুব গুরুত্বপূর্ণ প্রশ্ন। আজকাল অনেক বিশ্ববিদ্যালয়েই যোগ্য ছাত্র-ছাত্রীদের এ্যাডমিসন হচ্ছে না, তার জায়গায় অযোগ্য ছাত্র-ছাত্রীদের এ্যাডমিসন হচ্ছে। সেই জন্য আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাইছি যে, বিশ্ব-বিদ্যালয়ে পড়ার সুযোগের ব্যাপারে দুর্নীতি দূর করবার জন্য এই রকম কোন নির্দেশনামা বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে পাঠিয়েছেন কি, যে এ্যাডমিসন টেস্টের ভিত্তিতে এ্যাডমিসন হোক?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** না, এইরকম কোন কিছু পাঠানো হয় নি।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই রকম পাঠাবার ইচ্ছা বা কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** বর্তমান বিশ্ববিদ্যালয় সংক্রান্ত আইনে তা নেই।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই রকম আইন সংশোধন করবার কোন পরিকল্পনা মন্ত্রিমহাশয়ের আছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** আপাততঃ নাই।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** সরকার বিশ্ববিদ্যালয়গুলিকে সাহায্য দিয়ে থাকেন। সরকার যখন সাহায্যই দিয়ে থাকেন তখন সেই আইন বিশ্ববিদ্যালয় মানতে বাধ্য নয় কেন--সেটা জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** সরকারী আইন সবাই মানতে বাধ্য। তবে সরকার সাহায্য দিলেই আইন করে তাতে ইনটারফেয়ার করতে হবে এটা আমরা মনে করি না।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** অনেক সময় আমরা দেখি যে বিশ্ববিদ্যালয় সরকারের আইন মানছে না। যেমন তফসিলী ছাত্রদের পোস্ট গ্রাজুয়েট ক্লাসে রিজারভেসান অব সিটসের ব্যাপারে আমরা দেখেছি যে বিশ্ববিদ্যালয় সেটা মানছেন না। তারা বলেন গভর্নমেন্টের আইন মানতে তারা বাধ্য নন। এ সম্পর্কে মন্ত্রিমহাশয় কিছু জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** এ বিষয়ে স্পেসিফিক কেস দেবেন, আমি দেখবো।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই রকম আইন যদি না করেন- এ্যাডমিসানের ব্যাপারে এই যে দুর্নীতি সেটা বন্ধ করবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** আইন করে দুর্নীতি সব সময় বন্ধ করা যায় না। বিশ্ববিদ্যালয় যদি মনে করেন তাহলেই সুনীতি পরায়ণ হতে পারেন। সেইজন্য আপাতত এইরকম আইন পাশ করার কোন মতলব আমাদের নেই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে অনুরোধ তো করা যেতে পারে। আমার জিজ্ঞাসা, সেই অনুরোধ করার কথা মন্ত্রিমহাশয় ভাবছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** ভুরি ভুরি অভিযোগ যদি আসে তাহলে আমরা সেগুলি বিবেচনার জন্য তাদের কাছে পাঠিয়ে দেব।

**ডাঃ এ এম ও গণিঃ** মন্ত্রিমহাশয় বললেন যে আইন করে দুর্নীতি দূর হয় না। যাতে দূর হয় সে ব্যবস্থা মন্ত্রিমহাশয় করবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** আপনি এ সম্বন্ধে কংক্রিট স্কীম দেবেন আমি চিন্তা করে দেখবো।

**Starred questions to which written answers were laid on the table.**

**মহম্মদবাজার জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউট**

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০১।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মহম্মদবাজার জুনিয়র বেসিক ট্রেনিং ইনস্টিটিউটটির যাবতীয় ব্যয়ভার ইহার প্রতিষ্ঠাকাল হইতে অদ্যাবধি কে বহন করিতেছেন;

(খ) ইহার পরিচালনভার সরকার কর্তৃক গ্রহণের জন্য কোন প্রস্তাব সরকারের নিকট পেশ করা হইয়াছে কিনা, এবং হইয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

(গ) সরকার কি অবগত আছেন যে, সমপর্যায়ের সরকারী ইনস্টিটিউট-এর কর্মিগণ অপেক্ষা এই ইনস্টিটিউট-এর কর্মিগণ তুলনামূলকভাবে অনেক কম পরিমাণে আর্থিক ও অন্যান্য সুযোগসুবিধা পান; এবং

(ঘ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং এ বিষয়ে সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সরকার বহন করিতেছেন।

(খ) না।

(গ) ও (ঘ) সরকারী ইনস্টিটিউটের কর্মিগণ অপেক্ষা এই ইনস্টিটিউটের কর্মিগণ তুলনামূলকভাবে কিছু কম বেতন পান যথা- শিক্ষক এবং অশিক্ষক উভয় ক্ষেত্রে বেতন ক্রমের (বা স্কেল) এবং মাগ্‌গী ভাতার তারতম্য আছে। যদিও অধ্যক্ষদের বিশেষ ভাতা (স্পেশাল পে) উভয়ক্ষেত্রেই সমান। তবে বাড়তি সুবিধার মধ্যে সরকারী ইনস্টিটিউটের কর্মিগণ যেখানে পেন্সন, ফ্যামিলি পেন্সন ও গ্রাচুইটি ভোগ করেন, বেসরকারী ক্ষেত্রে সেখানে কর্মিগণ কন্ট্রিবিউটারী প্রভিডেন্ট ফান্ড এবং উচ্চতর অবসরকালীন বয়ঃসীমা (৬৫ বৎসর) ভোগ করেন। চাকুরী ক্ষেত্রে বেসরকারী ইনস্টিটিউটের কর্মিগণ বদলী রহিত স্থিতির সুযোগ পেয়ে থাকেন।

সরকারী ও বেসরকারী কর্মিদের মাহিনা এবং অন্যান্য সুযোগসুবিধার তারতম্য সর্বক্ষেত্রেই বিদ্যমান এবং তাহাদের মধ্যে চাকুরীগত নিয়মাবলী বিভিন্ন। তবে বেসরকারী ইনস্টিটিউটের কর্মিগণের চাকুরী ব্যবস্থা উন্নতিকল্পে শিক্ষা বিভাগের একটি "কমবাইনড বেনিফিট স্কীম" (পেনসন, রিটায়ারিং গ্রাচুইটি অ্যান্ড ডেথ গ্রাচুয়িটি) বিবেচিত হইতেছে।

### মৎস্য উৎপাদনের জন্য মাস্টার প্ল্যান

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩১২।) **শ্রীনিতাইপদ সরকারঃ** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার মৎস্য উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে মাস্টার প্ল্যান রচনা করিবার জন্য একটি কমিটি নিয়োগ করিয়াছিলেন, এবং

(খ) সত্য হইলে, উক্ত কমিটি কোন রিপোর্ট দাখিল করিয়াছেন কিনা এবং করিলে, তাহা কি?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) কমিটি অল্প কয়েকদিন হইল একটি অন্তর্বর্তী রিপোর্ট দাখিল করিয়াছেন এবং তাহা এখন সরকারের পরীক্ষাধীন আছে।

### প্রাথমিক বিদ্যালয় ও উহার মঞ্জুরীর ভিত্তি

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি কি বিষয়ের উপর ভিত্তি করিয়া প্রাথমিক বিদ্যালয়গুলিকে মঞ্জুরীর অগ্রাধিকার দিয়া থাকেন;

(খ) সরকারের হিসাব অনুযায়ী কোন্ জেলায় কয়টি প্রাথমিক বিদ্যালয়ের প্রয়োজন, এবং

(গ) (খ) প্রশ্নে উল্লিখিত বিদ্যালয়ের সংখ্যা অনুযায়ী সব জেলায় তাহা মঞ্জুরী দেওয়া হইয়াছে কিনা এবং না হইয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) গ্রামাঞ্চলে প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরী অগ্রাধিকারের ক্রম নিম্নলিখিতরূপঃ

প্রথমতঃ (১) বিদ্যালয়বিহীন (অর্থাৎ এক মাইলের মধ্যে মঞ্জুরীকৃত বিদ্যালয় নাই) গ্রাম।

দ্বিতীয়তঃ (২) এক মাইলের মধ্যে বিদ্যালয় থাকিলেও প্রাকৃতিক বাধা থাকিবার জন্য প্রকৃত দূরত্ব এক মাইলের বেশী হয়, এইরূপ গ্রাম।

তৃতীয়তঃ (৩) জনবহুল গ্রাম যাহাতে বিদ্যালয় থাকিলেও ঐ গ্রামের প্রাথমিক শিক্ষার্থী সংখ্যার তুলনায় অপ্রতুল, এইরূপ গ্রাম।

শহরাঞ্চলে—স্লাম বা বস্তি এলাকায় অগ্রাধিকার দেওয়া হয়।

(খ) এই হিসাব সমীক্ষা সাপেক্ষ। এই কারণে এই তথ্য এখনই দেওয়া সম্ভব নয়। বিভিন্ন জেলার প্রয়োজন প্রতি বৎসরেই নানাভাবে পরিবর্তনশীল। ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে অনুভূত প্রয়োজনের হিসাবে বিভিন্ন জেলায় নিম্নলিখিতভাবে প্রাথমিক বিদ্যালয়ের মঞ্জুরী দেওয়া হইয়াছে।

| জেলা | ১৯৭১-৭২ ও ১৯৭২-৭৩ সালে অনুভূত প্রয়োজনানুযায়ী বিদ্যালয়ের সংখ্যা (১৯৭১ সালের হিসাবের ভিত্তিতে) | |
|---|---|---|
| | গ্রামাঞ্চল | শহরাঞ্চল |
| ১। বাঁকুড়া . | ৭৩ | ২৫ |
| ২। বীরভূম | ১০০ | ১২ |
| ৩। বর্ধমান | ৪৪০ | ১০ |
| ৪। কলিকাতা . | . | ৪৩ |
| ৫। কুচবিহার | ১০০ | ৩ |
| ৬। দার্জিলিং . | ৭৫ | ১১ |
| ৭। হুগলী . | ১৫৫ | ২৩ |
| ৮। হাওড়া .. | ১২০ | ৪০ |
| ৯। জলপাইগুড়ি .. | ২৩৫ | ১৭ |
| ১০। মালদহ .. | ২২০ | ৭ |
| ১১। মেদিনীপুর .. | ১৪৫ | ২৫ |
| ১২। মুর্শিদাবাদ | ৪০০ | ১৪ |
| ১৩। নদীয়া .. | ১৬৫ | ৪৩ |
| ১৪। পুরুলিয়া .. | ১২৪ | ১২ |
| ১৫। ২৪-পরগনা .. | ৪৯০ | ১২৪ |
| ১৬। পঃ দিনাজপুর .. | ১৫০ | ৯ |
| | ৩,০৮৯ | ৪১৮+২ সংরক্ষিত |

(গ) (১) উপরোক্ত সংখ্যক বিদ্যালয় অনুদানের জন্য উল্লিখিত জেলাগুলিতে মঞ্জুরী দেওয়া হইয়াছে।

(২) এই প্রশ্ন উঠে না।

### নূতন শিক্ষাক্রম প্রবর্তন

***৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩।) **শ্রী এ এইচ বেস্টারউইচ:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি নূতন শিক্ষাক্রম প্রবর্তনের বিষয়ে সিদ্ধান্ত গ্রহণ করেছেন;

(খ) ক'রে থাকলে, নূতন শিক্ষাক্রমের বিস্তৃত বিবরণ কি; এবং

(গ) এ বিষয়ে সরকার বিশ্ববিদ্যালয় ও মধ্যশিক্ষা পর্ষদ, শিক্ষক ও ছাত্র সংগঠনের সংগে পূর্বে কোনও পরামর্শ করেছেন কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে প্রচলিত শিক্ষা ব্যবস্থার পুনর্বিন্যাস করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে। প্রাথমিক পর্যায়ে বিদ্যালয়ের প্রচলিত ব্যবস্থার পরিবর্তন করিয়া দশ বৎসরের পাঠ্যক্রম চালু করা হইবে। প্রথম পাঁচ বৎসর প্রাথমিক এবং পরের পাঁচ বৎসর মাধ্যমিক স্তর বলিয়া গণ্য হইবে। এই পর্যায়ে অধীতব্য বিষয়সমূহের আবশ্যিকভাবে পঠন পাঠনের ব্যবস্থা থাকিবে কোন বিশেষীকরণের ব্যবস্থা থাকিবে না। তবে মাধ্যমিক স্তরে শেষ দুই বৎসর অর্থাৎ নবম এবং দশম শ্রেণীতে কোন অর্থকরী বা সামাজিক দিক হইতে প্রয়োজনীয় কারুশিল্প শিক্ষার ব্যবস্থা করা হইবে। দশম শ্রেণীর শিক্ষান্তে মধ্যশিক্ষা পর্ষদ পরিচালিত পরীক্ষার ব্যবস্থা থাকিবে। উত্তীর্ণ ছাত্র-ছাত্রীরা পরবর্তী পর্যায়ে একটি দুই বৎসরের শিক্ষাক্রমে ভর্তি হইবার যোগ্যতা অর্জন করিবে। এই পর্যায়ের শিক্ষান্তে ছাত্র-ছাত্রীরা ইচ্ছা ও মেধা অনুযায়ী বৃত্তিমূলক প্রতিষ্ঠান বা বিশ্ববিদ্যালয় প্রবর্তিত ডিগ্রি কোর্সে ভর্তির যোগ্যতা অর্জন করিবে।

(গ) আলোচনা করা হইয়াছে।

## শিক্ষাব্যবস্থার পরিবর্তন

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯০।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান শিক্ষাব্যবস্থা পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কি,

(খ) থাকিলে, তাহা কিরূপ, এবং

(গ) পরীক্ষাব্যবস্থার আমূল পরিবর্তনের জন্য সরকার কোন চিন্তা করিতেছেন কিনা এবং করিলে, তাহা কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৭৪ সালের ১লা জানুয়ারী হইতে প্রচলিত শিক্ষা ব্যবস্থার পুনর্বিন্যাস করার জন্য সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে। প্রাথমিক পর্যায়ে বিদ্যালয়ে প্রচলিত ব্যবস্থার পরিবর্তন করিয়া দশ বৎসরের পাঠ্যক্রম চালু করা হইবে। প্রথম পাঁচ বৎসর প্রাথমিক এবং পরের পাঁচ বৎসর মাধ্যমিক স্তর বলিয়া গণ্য হইবে। এই পর্যায়ে অধীতব্য বিষয়সমূহের আবশ্যিকভাবে পঠন পাঠনের ব্যবস্থা থাকিবে না। তবে মাধ্যমিক স্তরে শেষ দুই বৎসর অর্থাৎ নবম এবং দশম শ্রেণীতে কোন অর্থকরী বা সামাজিক দিক হইতে প্রয়োজনীয় কারুশিল্প শিক্ষার ব্যবস্থা করা হইবে। দশম শ্রেণীর শিক্ষান্তে মধ্যশিক্ষা পর্ষদ পরিচালিত পরীক্ষার ব্যবস্থা থাকিবে। উত্তীর্ণ ছাত্র-ছাত্রীরা পরবর্তী পর্যায়ে একটি দুই বৎসরের শিক্ষাক্রমে ভর্তি হইবার যোগ্যতা অর্জন করিবে। এই পর্যায়ের শিক্ষান্তে ছাত্র-ছাত্রীরা ইচ্ছা ও মেধা অনুযায়ী বৃত্তিমূলক প্রতিষ্ঠান বা বিশ্ববিদ্যালয় প্রবর্তিত ডিগ্রি কোর্সে ভর্তির যোগ্যতা অর্জন করিবে।

(গ) বিষয়টি পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের এবং বিশ্ববিদ্যালয়গুলির বিবেচনাধীন আছে।

## ঘাটতি অর্থ পূরণের আওতায় বিদ্যালয়

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের সমস্ত মাধ্যমিক (উচ্চ মাধ্যমিক সহ) স্কুলগুলিকে ঘাটতি অর্থ পূরণের (ডেফিসিট ফিনান্সিং) আওতায় আনার সিদ্ধান্ত হইয়াছে; এবং

(খ) সত্য হইলে উক্ত সিদ্ধান্ত কখন হইতে কার্যকর হইবে এবং কোন্ বৎসর পর্যন্ত স্বীকৃত স্কুলগুলিকে উক্ত আওতায় আনা হইতেছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) ১লা জানুয়ারি, ১৯৭০ সাল পর্যন্ত স্বীকৃত সমস্ত উচ্চ এবং উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়গুলিকে ১৯৭২ সালের ১লা মে হইতে "বেতন ঘাটতি" প্রকল্পের আওতায় আনার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে। এ সম্পর্কে আদেশ শীঘ্রই প্রচার করা সম্ভব হইবে বলিয়া আশা করা যাইতেছে।

### হাওড়া জেলায় গৃহহীন তফসিলী ও তফসিলী উপজাতি

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭।) **শ্রীশিশিরকুমার সেনঃ** তফসিলী ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হাওড়া জেলায় তফসিলী ও তফসিলী উপজাতিদের শতকরা প্রায় ৯০ ভাগ লোকের ঘরবাড়ি নাই;

(খ) অবগত থাকিলে, তাহাদের ঘরবাড়ি তৈয়ারি করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা, এবং

(গ) উক্ত সম্প্রদায়ের লোকেদের এক-একখানি ঘর তৈয়ারি করার জন্য কত টাকা ধার্য করা হইয়াছে?

**তফসিলী ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) অনেক তফসিলী ও আদিবাসীর বাসোপযোগী ঘরবাড়ি নাই। তবে তাহাদের শতকরা হিসাব সংক্রান্ত তথ্য সংগৃহীত নাই।

(খ) অর্থাভাবের জন্য প্রয়োজনানুরূপ ব্যবস্থা অবলম্বন করা যায় নাই। তবে সীমিত আর্থিক সংস্থানের মধ্যে ইহাদের জন্য কিছু কিছু বাসগৃহ প্রতি বৎসর নির্মাণ করিয়া দেওয়া হইতেছে।

(গ) ১,২০০ টাকা।

### পশ্চিম দিনাজপুর জেলায় টেস্ট রিলিফ স্কীমে রাস্তা

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) টেস্ট রিলিফ স্কীমে পশ্চিম দিনাজপুর জেলায় বর্তমান আর্থিক বৎসরে মোট কতগুলি রাস্তা তৈরির স্কীম লওয়া হইয়াছিল;

(খ) এই স্কীমগুলির মধ্যে কতগুলির কাজ শেষ হইয়াছে এবং কতগুলি অসমাপ্ত অবস্থায় আছে;

(গ) যে স্কীমগুলির কাজ শেষ হইয়াছে সেগুলি মোট কত মাইল লম্বা এবং মোট কত শ্রমিক ঐ স্কীমগুলির জন্য নিয়োজিত হইয়াছিল;

(ঘ) যে স্কীমগুলি অসমাপ্ত আছে সেগুলির অসমাপ্ত থাকার কারণ কি; এবং

(ঙ) কতদিনে ঐ স্কীমগুলির কাজ পুনরায় আরম্ভ হইবে?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মোট ১,০২৬টি।

(খ) সমাপ্ত—৯৫০টি এবং অসমাপ্ত—৭৬টি।

(গ) মোট ২,২৫৩ মাইল লম্বা, মোট ৩৪,৫৪,৫৯১ শ্রম দিবস সৃষ্টি হইয়াছিল।

(ঘ) ধান কাটার মরশুমে কাজ বন্ধ হওয়া।

(ঙ) অল্পদিনের মধ্যে।

### মাধ্যমিক ও কলেজ শিক্ষকদের ও কর্মচারীদের অনিয়মিত বেতন দান

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৯।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, প্রায় অধিকাংশ (১) মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক ও কর্মচারীরা এবং (২) কলেজের শিক্ষক ও কর্মচারীরা নিয়মিত বেতন পান না; এবং

(খ) অবগত থাকিলে, উক্ত শিক্ষক ও কর্মচারীদের নিয়মিত বেতন দানের জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ও (খ) বেসরকারী মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক ও কর্মচারীদের বেতন দেওয়ার দায়িত্ব পরিচালক সমিতির। সরকার অডিট রিপোর্ট ও অন্যান্য নথিপত্র পরীক্ষা করিয়া বিভিন্ন ক্ষেত্রে ঘাটতিভিত্তিক এবং থোক অনুদান প্রদান করিয়া থাকেন। সরকারী অনুদান যাহাতে তাড়াতাড়ি ও সহজে বিদ্যালয়ে পৌঁছায় তাহার জন্য বিদ্যালয়গুলির ক্ষেত্রে অনুদান প্রদানের ব্যবস্থা ইতিমধ্যেই জেলা হইতেই করা হইয়াছে।

কলেজ শিক্ষক ও কর্মচারীদের মধ্যে যাঁহারা বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের বিভিন্ন প্রকল্প অনুযায়ী বেতনের একটি অংশ পাইয়া থাকেন তাঁহাদের প্রাপ্য অর্থ প্রতি তিন মাস অন্তর তিন মাসের টাকা একসঙ্গে অগ্রিম কলেজ কর্তৃপক্ষের নিকট অনুদান বাবদ দেওয়া হয়। সুতরাং কলেজ শিক্ষক ও কর্মচারীদের বেতনের উক্ত অংশ নিয়মিত না পাইবার কারণ আছে বলিয়া মনে হয় না।

### তপনদীঘিতে 'মৎস্যচাষ প্রকল্প'

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭।) **শ্রীবীরেশ্বর রায়:** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় তপন ব্লকে তপনদীঘিতে মৎস্যচাষ প্রকল্প কত দিন হইতে আরম্ভ হইয়াছে;

(খ) ঐ প্রকল্পের ব্যয়হিসাবে কত টাকা বরাদ্দ করা হইয়াছে এবং কত টাকা ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত খরচ করা হইয়াছে;

(গ) ঐ 'মৎস্যচাষ প্রকল্প' শেষ হইয়াছে কিনা এবং না হইলে, আর কত সময় প্রয়োজন হইবে, এবং

(ঘ) ঐ প্রকল্প হইতে কত মণ মৎস্য এবং কি জাতীয় মৎস্য পাওয়া সম্ভব হইবে?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) তপনদীঘিতে একটি "ফিশ ফার্ম" এবং একটি "ফিশ সীড ফার্ম" স্থাপনের কাজ ১৯৬৫-৬৬ আর্থিক বর্ষে আরম্ভ করা হইয়াছে।

(খ) প্রকল্প দুটির ব্যয় হিসাবে এ যাবৎ স্টাফ খরচ বাদে ৭,০১,৬৭৩ টাকা বরাদ্দ করা হইয়াছে এবং ৩১এ ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত মোট খরচের পরিমাণ (স্টাফ খরচ সহ) ২,৮৯,১৭৪ টাকা। ১৯৭৩ সালে জানুয়ারি মাসের খরচের হিসাব পাওয়া যায় নাই।

(গ) বর্তমান আর্থিক বর্ষেই তপনদীঘির সংস্কার সাধন, জলজ উদ্ভিদ অপসারণ ইত্যাদি কাজ শেষ করিয়া পূর্ণমাত্রায় মাছ চাষ ও মাছের চারা উৎপাদনের কাজে হাত দেওয়া যাইবে। আশা করা যায় আগামী আর্থিক বর্ষে অর্থাৎ ১৯৭৩-৭৪ সালে মাছ ও মাছের চারা উৎপাদন লক্ষ্য অনুযায়ী হইবে।

(ঘ) ঐ দীঘি হইতে বার্ষিক ৫৫০ মণ (আনুমানিক ২২০ কুইন্টাল) রুই-কাতলা ও অন্যান্য মাছ এবং ৪৫ লক্ষ মাছের চারা উৎপন্ন হইবে।

**(Held over starred question to which written answer was laid on the table)**

**মঞ্জুরীপ্রাপ্ত হাই, টু-ক্লাস ও ফোর-ক্লাস স্কুল**

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৩।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমগ্র পশ্চিমবঙ্গে ১৯৭২ সালে কতগুলি (১) হাই, (২) টু-ক্লাস ও (৩) ফোর-ক্লাস স্কুলের মঞ্জুরির নির্দেশ দিয়েছেন;

(খ) উক্ত স্কুলগুলিতে কত শিক্ষক নিয়োগ হ'তে পারবে; এবং

(গ) উক্ত স্কুলগুলিতে ইতিমধ্যে কত অর্গানাইজার টিচার আছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জানা গিয়াছে মধ্যশিক্ষা পর্ষৎ ১৯৭২ সালে ১০টি হাইস্কুল এবং ১টি দুই শ্রেণীযুক্ত জুনিয়র হাইস্কুলকে স্বীকৃতি দিয়াছে। চার শ্রেণীযুক্ত কোন স্কুলকে স্বীকৃতি দেওয়া হয় নাই।

(খ) উচ্চবিদ্যালয়গুলিতে আনুমানিক মোট ৯০ জন এবং দুই শ্রেণীযুক্ত জুনিয়র হাইস্কুলে ৩ জন।

(গ) মাধ্যমিক বিদ্যালয়ে অর্গানাইজার শিক্ষক নিয়োগের কোন ব্যবস্থা নাই। তবে উচ্চ-বিদ্যালয়ে ৯০ জন এবং দুই শ্রেণীযুক্ত জুনিয়র হাইস্কুলে ৩ জন শিক্ষক স্বীকৃতির পূর্ব হইতেই ছিলেন বলিয়া জানা গিয়াছে।

**Unstarred questions to which written answers were laid on the table**

**খড়গ্রাম থানা এলাকায় বৈদ্যুতীকরণ**

**১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ২।) **শ্রীহরেন্দ্রনাথ হালদারঃ** গত ২৬শে জুলাই, ১৯৭২ তারিখে প্রদত্ত তারকা চিহ্নিত *৩১৬ নং (অনুমোদিত প্রশ্ন নং *৬৫২) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খড়গ্রাম থানায় উল্লিখিত গ্রামগুলির বৈদ্যুতীকরণের কাজ আরম্ভ হইয়াছে কিনা;

(খ) আরম্ভ না হইলে, তাহার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ উহাদের কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) খুঁটি, ইস্পাত প্রভৃতির অভাবের জন্য কাজ আরম্ভ হইতে পারে নাই।

(গ) এই বছর মার্চ মাস নাগাদ কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

**বাঁকুড়া জেলায় নূতন প্রাথমিক স্কুল**

**১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৯০।) **শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সনের ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত বাঁকুড়া জেলায় কয়টি প্রাথমিক স্কুল অনুমোদন লাভ করিয়াছে; এবং

(খ) ঐ অনুমোদন কিসের ভিত্তিতে দেওয়া হইয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭২-৭৩ সালে বাঁকুড়া জেলার জন্য বরাদ্দীকৃত ২৫টি (গ্রামাঞ্চলে ২০, শহরাঞ্চলে ৫) বিদ্যালয়ের মধ্যে এখনও কোন বিদ্যালয়ের অনুমোদনের প্রস্তাব জেলা স্কুলবোর্ড বা জেলা স্কুল পরিদর্শকের নিকট হইতে না আসায় কোনও অনুমোদন দেওয়া সম্ভব হয় নাই।

(খ) এই প্রশ্ন উঠে না।

## জেলাভিত্তিক নূতন প্রাইমারী ও সেকেন্ডারী স্কুল

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪২।) **শ্রীঅমলেশ জানা:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইংরাজী ১৯৭২-৭৩ সালে কোন নূতন প্রাইমারী স্কুল সরকার কর্তৃক মঞ্জুর করা হইয়াছে কিনা;

(খ) হইয়া থাকিলে, কোন্ জেলায় কতগুলি করিয়া মঞ্জুরী দেওয়া হইয়াছে; এবং

(গ) ইংরাজী ১৯৭২-৭৩ সালে পশ্চিমবঙ্গের কোন্ জেলায় কতগুলি করিয়া নূতন সেকেন্ডারী স্কুল মঞ্জুরীর জন্য স্থিরীকৃত হইয়াছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:**

(ক) হ্যাঁ।

(খ)

| | গ্রাম্য এলাকা<br>২৫-৯-৭২ | পৌর এলাকা<br>১৪-১২-৭২ ২২-১১-৭২ | মোট |
|---|---|---|---|
| বাঁকুড়া | ২০ | ৫ | ২৫ |
| বীরভূম | ৩৫ | ৪ | ৩৮ |
| বর্ধমান | ১৮০ | ৫ | ১৮৫ |
| কুচবিহার | ৩০ | ২ | ৩২ |
| দার্জিলিং | ২৫ | ৫ | ৩০ |
| হুগলী | ৬০ | ৮ | ৬৮ |
| হাওড়া | ৫০ | ১৭ | ৬৭ |
| জলপাইগুড়ি | ৬০ | ২ | ৬২ |
| মালদহ | ৭০ | ২ | ৭২ |
| মেদিনীপুর | ৩০+৩০ | ৮ | ৬৮ |
| মুর্শিদাবাদ | ১১০ | ৫ | ১১৫ |
| নদিয়া | ৭০ | ১৪ | ৮৪ |
| পুরুলিয়া | ২০ | ৩ | ২৩ |
| ২৪-পরগনা | ১৮০ | ২২ | ২০২ |
| পশ্চিম দিনাজপুর | ৬০ | ৩ | ৬৩ |
| | ১,০০০+৩০ | | |
| কলিকাতা | | ১৮ | ১৮ |
| | | ১২৩ | ১,১৫৩ |

(গ) স্বীকৃতিদানের শর্ত পূরণ হইলে এবং প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা করা গেলে ১৯৭৩ সালের ১লা জানুয়ারী হইতে পশ্চিমবঙ্গে অনধিক ৫০০টি মাধ্যমিক বিদ্যালয় (হাই ও জুনিয়র হাই) এবং অনধিক ৫০টি মাদ্রাসাকে স্বীকৃতি দিবার জন্য পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের নিকট সুপারিশ করা হইবে বলিয়া সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে। জেলাভিত্তিক সংখ্যার একটি বিবরণী নিম্নে পেশ করা হইল।

*Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 17*

*Statement showing allocation of new institutions for the districts*

| District. | Secondary Schools. High Boys | Secondary Schools. High Girls | Secondary Schools. 4 class Jr. Boys | Secondary Schools. 4 class Jr. Girls | Secondary Schools. 2 class Jr. Boys | Secondary Schools. 2 class Jr. Girls | Madrashas. High | Madrashas. Junior | Madrashas. Senior |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. Darjeeling . .. | 3 | 1 | 1 | 2 | 3 | 1 | .. | .. | .. |
| 2. Jalpaiguri . | 5 | 2 | 5 | 1 | 6 | 1 | .. | 2 | 1 |
| 3. Cooch Behar . | 8 | 1 | 6 | 1 | 3 | 1 | . | 3 | .. |
| 4. West Dinajpur . | 12 | 1 | 8 | 1 | 2 | 2 | 1 | 2 | 1 |
| 5. Malda . . | 7 | 1 | 5 | 3 | 7 | 1 | 3 | 3 | 2 |
| 6. Murshidabad . . | 12 | 2 | 5 | 1 | 6 | 1 | 2 | 3 | 2 |
| 7. Nadia | 7 | 3 | 4 | 1 | 2 | 1 | 1 | 1 | . |
| 8. 24-Parganas | 25 | 7 | 18 | 15 | 17 | 10 | 2 | 5 | 3 |
| 9. Howrah . | 3 | 3 | 5 | 1 | 4 | 2 | . | 2 | . |
| 10. Calcutta .. | 5 | 6 | 2 | 7 | 1 | 1 | . | .. | 1 |
| 11. Hooghly . . | 8 | 5 | 5 | 1 | 6 | 1 | . | 1 | 1 |
| 12. Burdwan . | 10 | 8 | 5 | 5 | 5 | 1 | 1 | 2 | .. |
| 13. Birbhum | 8 | 1 | 2 | 1 | 4 | 1 | | 1 | . |
| 14. Bankura . | 6 | 6 | 4 | 2 | 6 | 2 | . | . | . |
| 15. Midnapore | 31 | 5 | 20 | 7 | 23 | 10 | 1 | 3 | . |
| 16. Purulia . | 7 | 1 | 5 | 1 | 8 | 1 | | | |
| | 157 | 53 | 100 | 50 | 103 | 37 | 11 | 28 | 1[illegible] |

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Cottage and Small Scale Industries Department will please make a statement on the subject of hand-loom industry in Nadia district threatened with closure for want of cotton thread—attention called by Shri Netaipada Sarkar on 16th February, 1973

[2-10—2-20 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন:** শ্রীনিতাইপদ সরকার মহাশয়ের দৃষ্টি আকর্ষণী নোটিসের উত্তরে আমি নিম্নোক্ত বিবৃতি দিচ্ছি।

নদিয়া জেলা তথা পশ্চিমবাংলার তাঁতশিল্প কয়েক বৎসর যাবৎ নানা সমস্যার সম্মুখীন। ১৯৭০ সাল থেকে বিভিন্ন কাউন্টের সুতার দাম ব্যাপকভাবে বৃদ্ধি পেয়েছে। শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতেই এই সমস্যা দেখা দিয়েছে। পশ্চিমবাংলার সুতাকলে প্রস্তুত সুতা এই রাজ্যের তাঁতশিল্পীর তথা শিল্পের চাহিদার তুলনায় পর্যাপ্ত নয়। অন্য রাজ্য হতে আমদানীকৃত সুতার উপর আমাদের বহুলাংশে নির্ভর করতে হয়। সুতরাং সুতার সর্ব-ভারতীয় দামের উঠানামার সঙ্গে পশ্চিমবাংলার তাঁতশিল্পের সমস্যা অঙ্গাঙ্গিভাবে জড়িত।

১৯৭২-৭৩ সালে মহারাষ্ট্র, গুজরাট প্রভৃতি রাজ্যে খরার জন্য তুলা উৎপাদন কম হয়েছে। তামিলনাড়ুতে দীর্ঘস্থায়ী শ্রমিক ধর্মঘট এবং সুতা উৎপাদনকারী সমস্ত রাজ্যসমূহে ব্যাপক ভাবে বিদ্যুৎ ঘাটতির ফলে এই বৎসরও সুতার উৎপাদন ব্যাহত হচ্ছে। অপরপক্ষে, ১৯৭২ সালে বিদেশে সুতা রপ্তানীর পরিমাণ পূর্ব বৎসরের তুলনায় বৃদ্ধি পেয়েছে। এই সমস্ত কারণের ফলে সুতার সরবরাহে এই রাজ্যে ঘাটতি ও মূল্যবৃদ্ধি ঘটেছে।

পশ্চিমবঙ্গ সরকার এই দারুণ সমস্যা সম্পর্কে সম্যক অবহিত আছেন। এই রাজ্যের অর্থনীতিতে তাঁতশিল্পের গুরুত্ব খুবই বেশি। এই শিল্পের উন্নতির সঙ্গে গ্রামীণ অর্থনীতির উন্নতির ঘনিষ্ঠ যোগাযোগ আছে। তাঁতশিল্পের উন্নতির জন্য স্বল্প মেয়াদী ও দীর্ঘ মেয়াদী ব্যবস্থা গ্রহণও অত্যাবশ্যক।

এই রাজ্যের তাঁতশিল্পীরা প্রধানত মহাজনদের নিকট হতে সুতা সংগ্রহ করে থাকেন। বাজারে সুতার ঘাটতি দেখা দিলেই মহাজনরা স্বাভাবিকভাবেই সুতার মূল্য বাড়াইয়া দেন। কিন্তু কাপড়ের মূল্য সেই অনুপাতে বৃদ্ধি পায় না। ফলে তাঁত শিল্পীরাই সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হন। সুতার সুষম বণ্টন ব্যবস্থা দ্বারাই এই সমস্যার মোকাবিলা করা সম্ভব। অন্য কোন উপায়ে নহে। এইজন্য ভারত সরকার দুইটি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন যাহা ইষ্টার্ণ পুল স্কীম এবং ভলেন্টারী স্কীম নামে পরিচিত। এই দুইটি পরিকল্পনা অনুযায়ী গত ১৯৭১ সালের ১লা হতে আজ পর্যন্ত এই রাজ্যে প্রায় ২৮ লক্ষ কেজি সুতার অ্যালটমেন্ট এসেছে। উপযুক্ত কোনও কেন্দ্রীয় সমিতি বা প্রতিষ্ঠান না থাকায় এই বরাদ্দকৃত সুতা লিফ্‌ট করার জন্য অনেকগুলি সমবায় সমিতি ও রেজিস্টার্ড অ্যাসোসিয়েশানকে মনোনীত করা হয়। ইনডিভিজুয়াল ট্রেডারকে মনোনীত করা বাঞ্ছনীয় নহে। কিন্তু উপযুক্ত পরিমাণ মূলধন ও সংগঠন না থাকায় এই সমস্ত মনোনীত সমবায় সমিতি ও রেজিস্টার্ড অ্যাসোসিয়েশনগুলি বরাদ্দকৃত সুতা সম্পূর্ণভাবে লিফ্‌ট করতে পর্যন্ত সক্ষম হয় নাই। কোনও কোনও ক্ষেত্রে সরবরাহকারী মিলগুলিও বরাদ্দকৃত সুতার যোগান দিতে পারে নাই। এই ঘটনা আমরা কেন্দ্রীয় সরকারের গোচরে এনে প্রতিকারের দাবি করেছি। স্বল্প মেয়াদী ব্যবস্থা হিসাবে প্রতি জেলায় যত বেশি সম্ভব কো-অপারেটিভ সোসাইটি ও রেজিস্টার্ড অ্যাসোসিয়েশনকে মনোনীত করার নির্দেশ দেওয়া হয়েছে।

একথা সকলের জানা প্রয়োজন যে কো-অপারেটিভ সোসাইটি বা রেজিস্টার্ড অ্যাসোসিয়েশনগুলির আর্থিক সঙ্গতি খুবই সীমাবদ্ধ। তাঁতশিল্পের প্রয়োজন মেটাবার ক্ষমতা এদের নেই। ক্ষুদ্র ক্ষুদ্র সমিতিগুলির ঋণের পরিমাণও কম নয়। এই সমিতিগুলিকে ও রেজিস্টার্ড অ্যাসোসিয়েশনকে ব্যাপক ঋণদান করা সরকার বা ব্যাঙ্কের পক্ষে অসুবিধা আছে। এই বিভাগের দায়িত্ব গ্রহণ করার কিছু দিনের মধ্যেই বুঝতে পারি যে আসল সমস্যা হ'ল শক্তিশালী সেন্ট্রাল অর্গানাইজেশন-এর অভাব ও মূলধনের অপ্রতুলতা। কোনও রূপে প্যাচ ওয়ার্ক দ্বারা এই অভাব দূর করা সম্ভব নয়। কোন অ্যাড হক ব্যবস্থা দ্বারা এই সমস্যার সমাধান করা যাবে না। সেইজন্যই গত বছর টেক্সটাইল করপোরেশন গঠনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়। সেইমত এখানে হ্যান্ডলুম, পাওয়ারলুম করপোরেশন গঠনের প্রাথমিক কাজ শেষ হয়েছে। আশা করা যায় অদূর ভবিষ্যতে এই করপোরেশন কাজ আরম্ভ করতে পারবে। তখন এই করপোরেশনই সেন্ট্রাল অর্গানাইজেশন-রূপে কাজ করবে। এবং সুতা সংগ্রহ ও সারা পশ্চিমবঙ্গে উহা সুষম বণ্টনের দায়িত্ব গ্রহণ করবে। তাহা হইলেই বহুদিনের একটা অভাব দূর হবে। কো-অপারেটিভ সেক্টরে যে সমস্ত তাঁতশিল্পী আছেন, তাঁহাদের কল্যাণের জন্য সরকারের আনুকূল্যে ওয়েস্ট বেঙ্গল স্টেট হ্যান্ডলুম উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিমিটেড গঠিত হয়েছিল। ইহাই সাধারণতঃ অ্যাপেক্স হ্যান্ডলুম সোসাইটি নামে পরিচিত। এই সোসাইটিও তাঁতশিল্পীদের মধ্যে কিছু পরিমাণ সুতা বিলি করিয়া থাকে। কিন্তু নানা কারণে এই অ্যাপেক্স সোসাইটি আশানুরূপ ভাবে কাজ করতে পারে নি বলে অভিযোগ এসেছে। এই অভিযোগগুলো সমবায় আইনের ৮৪(১) ধারা মতে তদন্ত করে দেখবার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। তদন্তের প্রতিবেদন দৃষ্টে যথোপযুক্ত ব্যবস্থা শীঘ্রই গ্রহণ করা হবে। সরকার অ্যাপেক্স হ্যান্ডলুম সোসাইটির আর্থিক ও সাংগঠনিক দুর্বলতা দূর করতে সচেষ্ট। অন্যান্য প্রদেশে অ্যাপেক্স সোসাইটি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করেছে। এই রাজ্যেও কো-অপারেটিভ সেক্টর অধীন শিল্পীদের উন্নতির জন্য সর্বপ্রকার দুর্বলতা মুক্ত অ্যাপেক্স হ্যান্ডলুম সোসাইটির

প্রয়োজন অস্বীকার করা যায় না। আশা করি এই সোসাইটিও যথাযোগ্য ভূমিকা গ্রহণ করতে পারবে। নদিয়ার তাঁতশিল্পীদের দুরবস্থার কথা ভারত সরকারের গোচরে আনিয়া প্রতিকার দাবি করা হয়েছে। নদিয়া জেলার তাঁতশিল্পীরা বিশেষভাবে যে সব মিলের সুতা ব্যবহার করে থাকেন, সেই সমস্ত সুতার অ্যালটমেন্ট বাড়াবার দাবি করা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই পর্যন্ত এই জেলার জন্য লক্ষাধিক কেজি সুতা অ্যালট করা হয়েছে এবং উহা লিফ্‌ট করার জন্য বিভিন্ন সংস্থাকেও মনোনীত করা হয়েছে। ইতিমধ্যে আরও ২১ হাজার কেজি হ্যাংক এর সুতাও অ্যালট করা হয়েছে। আশা করা যায় অতি শীঘ্রই ইহা বাজারে সরবরাহ করা হবে। এই ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভার অবগতির জন্য উল্লেখ করছি। অন্য রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গের সুতার দাম বেশি। ইহার ফলে এই রাজ্যের তাঁতশিল্পের বিশেষ অসুবিধা হয়। সুতা ও তুলা ইম্পর্টান্ট র মেটিরিয়্যাল। সুতার সর্ব-ভারতীয় দাম এককীকরণের জন্য আমরা বিভিন্ন স্তরে নানা প্রকার চেষ্টা চালাচ্ছি। কিন্তু এই চেষ্টা এখনও সফল হয় নি। পশ্চিমবঙ্গের তথা নদিয়া জেলার তাঁতশিল্পের বহুমুখী সমস্যাবলীর সমাধানের জন্য সরকার সর্বতোভাবে চেষ্টা করছেন। কোনও প্যাচ ওয়ার্ক নয়, কোনও অ্যাড হক ব্যবস্থা নয়। সুষ্ঠু পরিকল্পনা মত দীর্ঘস্থায়ী ও ফলপ্রসূ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। সঙ্গে সঙ্গে স্বল্প মেয়াদী ব্যবস্থাও গ্রহণ করা হচ্ছে।

**Mr. Speaker:** I have received nine notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Alleged abuse of the right of lighting red lights in the cars—from Shri Keshab Chandra Bhattacharyya;

(2) Restriction in admission to the medical ward of R. G. Kar Medical College Hospital following outbreak of small pox among some patients—from Shri Samsul Alam Khan;

(3) Hunger-strike by the primary school teachers of Asansol Municipality —from Shri Aswini Roy;

(4) Alleged attack on the workers and employees of Indian Oil and Oil Workers' Co-operative at Budge Budge on the 30th January, 1972 —from Shri Sisir Kumar Ghose and Shri Girija Bhusan Mukherjee;

(5) Opening of a Medical College in Murshidabad District—from Shri Md. Dedar Baksh;

(6) Hunger-strike at Purulia Bus Stand—from Shri Sukumar Bandopadhyay and Shri Abdul Bari Biswas;

(7) Supply of polluted drinking water to the Kalla Hospital near Asansol affecting the health of 750 patients and 2,500 workers—from Shri Sukumar Bandopadhyay and Shri Abdul Bari Biswas;

(8) Lock-out at M/s. The Hilla Tea Estate & Industries Ltd. from 9th January, 1973—from Shri Bhawani Paul; and

(9) Declaration of Calcutta as an Epidemic Area—from Shri Kashinath Misra.

I have selected the notice of Shri Sukumar Bandopadhyay and Shri Abdul Bari Biswas on the subject of supply of polluted drinking water to the Kalla Hospital near Asansol affecting the health of 750 patients and 2,500 workers. Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible or give a date for the same.

**Shri Ajit Kumar Panja:** On the 22nd Sir.

## Mention Cases

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাত্র কয়েকদিন হল হঠাৎ একটা সরকারী নোটিস নদিয়া জেলার সমস্ত মিউনিসিপ্যালিটিতে পৌঁছেছে। তাতে বলা হয়েছে ১৯৭২ এবং ১৯৭৩ সালে এম ভি ট্যাক্স গ্রান্ট এবং ডেভেলপমেন্ট গ্রান্ট বাবতে কোন

অর্থ সরকার মঞ্জুর করবেন না। অথচ শান্তিপুর মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান হিসাবে অত্যন্ত দায়িত্ব সহকারে বলতে পারি, এই মিউনিসিপ্যালিটি প্রতি বছর এম ভি ট্যাক্স গ্রান্ট বাবতে ৫০ হাজার টাকা এবং ডেভেলপমেন্ট গ্রান্ট বাবতে ৭০ হাজার টাকা পেয়ে থাকে। কিন্তু কোন কারণ না দেখিয়ে শেষ মুহূর্তে এই রকম ভাবে আর্থিক অনুদান বন্ধ করে দেওয়া হয়েছে। আমার মিউনিসিপ্যালিটি এবং অন্য জায়গার মিউনিসিপ্যালিটিগুলিও আর্থিক সংকটের মধ্যে পড়ে আছে। শুধু নদিয়া জেলা কেন পশ্চিমবঙ্গের বিভিন্ন মিউনিসিপ্যালিটিতে এই রকম ভাবে আর্থিক অনুদান বন্ধ করে দেওয়ার ফলে দেখা যাচ্ছে দিনের পর দিন ধর্মঘট চলছে। অথচ এই সরকার অত্যন্ত বিমাতৃসুলভ মনোভাব নিয়ে কলকাতা কর্পোরেশনকে লাখ লাখ টাকা মঞ্জুর করছেন, যে কলকাতা করপোরেশন আমরা দেখছি, অকট্রোই থেকে এবং বিভিন্ন উৎস থেকে অর্থ উপার্জন করে থাকে। আমরা দেখছি ইনডাস্ট্রিয়াল বেল্ট-এর মিউনিসিপ্যালিটিগুলি সি এম ডি এ থেকে প্রচুর পরিমাণ ফিনানসিয়াল অ্যাসিসট্যান্স পাচ্ছে, অথচ মফঃস্বলের দুঃস্থ মিউনিসিপ্যালিটি-গুলিকে সরকার সমস্ত রকম আর্থিক অবস্থা থেকে বঞ্চিত করছেন। যদি সত্যি সত্যি সমাজ-তন্ত্রের, সমাজবাদের কথা বলতে হয়, যদি সত্যি সত্যি সামগ্রিক অর্থনৈতিক উন্নয়নের কথা চিন্তা করতে হয়, যদি সত্যি সত্যি স্বায়ত্বশাসনকে সফল করে তুলতে হয় তাহলে আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর কাছে এই দাবি করবো শান্তিপুর মিউনিসিপ্যালিটি এবং নদিয়া জেলার মিউনিসিপ্যালিটি থেকে এম ভি ট্যাক্স গ্রান্ট এবং ডেভেলপমেন্ট গ্রান্ট-এর যে আর্থিক অনুদান বন্ধ করার নির্দেশ দেওয়া হয়েছে সেই নির্দেশ অবিলম্বে প্রত্যাহার করে নেওয়া হোক এবং স্বায়ত্বশাসনকে সফল করে তুলতে, তার কাজকে সঠিক করে তুলতে এই শান্তিপুর মিউনিসিপ্যালিটি এবং নদিয়া জেলার মিউনিসিপ্যালিটিগুলিকে বছরে এম ভি ট্যাক্স গ্রান্ট বাবত ৫০ হাজার এবং ডেভেলপমেন্ট গ্রান্ট বাবতে ৭০ হাজার টাকা যা মঞ্জুর করা হত, সে টাকা মঞ্জুর করে এই মিউনিসিপ্যালিটিগুলি আর্থিক সঙ্কটের হাত থেকে যাতে সঠিকভাবে চলতে পারে তার ব্যবস্থা করুন। তা না হলে মফঃস্বলের সমস্ত মিউনিসিপ্যাল কমিশনাররা, চেয়ার-ম্যানরা, ভাইস-চেয়ারম্যান, আমরা সকলে বাধ্য হব সরকারের কাছ থেকে উপযুক্ত দাবিদাওয়া আদায় করার জন্য আন্দোলনে নামতে। আমরা আশা করবো, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের এই আবেদন, তিনি আমাদের এই দাবিটা সহানুভূতির সঙ্গে বিবেচনা করে অবিলম্বে গ্র্যান্টগুলি মঞ্জুর করবেন এবং মিউনিসিপ্যালিটিগুলিকে আর্থিক সংকটের হাত থেকে অনুদান দিয়ে যাতে এগুলি চলতে পারে তার ব্যবস্থা করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-20—2-30 p.m.]

**শ্রীগণেশচন্দ্র হাটুই:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জঙ্গীপুর-এর যুব কংগ্রেস, ছাত্র পরিষদ-এর কর্মীরা ব্লক অফিসের সামনে আজ সকাল ৮টা থেকে ১২ ঘণ্টার জন্য এক প্রতীক অনশন সত্যাগ্রহ শুরু করেছে। তাদের দাবি হলো অবিলম্বে মার্টিন ট্রেন চালু করতে হবে, কারণ এই ব্যাপারে বহু আলোচনা হয়েছে এবং বিবৃতি দেওয়া হয়েছে। তবে আজকে এই মাত্র জানতে পারলাম যে আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রিমহাশয়, হাওড়া এবং হুগলি জেলার এম এল এ-দের নিয়ে বসে একটা সিদ্ধান্ত নেবেন বলে ঠিক করেছেন। তাদের দ্বিতীয় দাবি হলো অবিলম্বে তাঁতশিল্পের জন্য ন্যায্য মূল্যে সুতা বিক্রয় করতে হবে। হ্যান্ডলুম কর্পোরেশন গঠন করা হচ্ছে এই ব্যাপারের জন্য এটা আজকে আমাদের কুটির শিল্প মন্ত্রী ঘোষণা করলেন। তাদের তৃতীয় দাবি হচ্ছে, অবিলম্বে টেস্ট রিলিফের কাজ শুরু করতে হবে। কারণ এখানে বোরো চাষের প্রচলন নেই যার ফলে চাষীরা কাজ পাচ্ছে না।

**শ্রীভবানী পাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জাম-এয়ার কোম্পানীর সম্বন্ধে বলছি যে কোম্পানী লক-আউট করেছে। এই লক-আউটের পরিপ্রেক্ষিতে সমস্ত উত্তর বঙ্গের বিশেষ করে যে অঞ্চলগুলি কলকাতা এবং অন্যান্য স্থানের যোগাযোগের জন্য জাম-এয়ারের উপরে নির্ভর করে থাকত তারা অত্যন্ত অসুবিধার সম্মুখীন হয়েছেন। বিশেষ করে উত্তর বাংলার বন্যার সময় যখন রেল লাইন ভেঙ্গে যায় বা রাস্তা ভেঙ্গে যায় তখন উত্তর বাংলার সঙ্গে আর কলকাতা বা অন্য অঞ্চলের কোন যোগাযোগ থাকে না। এই লাইন ১৯৪৯ সাল থেকে আজ পর্যন্ত উত্তর বাংলার সঙ্গে অন্য স্থানের যোগাযোগ রেখেছিল। বিশেষ করে সংবাদপত্র সরবরাহ এই এয়ারের মাধ্যমে হতো। এই কোম্পানীতে ১৯০ জন কর্মচারী যারা ২০ বছর

ধরে চাকুরি করে আসছেন তাঁদের আজ চাকুরি নেই। আজ কর্মসংস্থানের জন্য আমাদের সরকার যেভাবে অসুবিধা ভোগ করছেন সেই অবস্থায় একটা কোম্পানী যার প্রয়োজন আছে, যার সাথে জনসাধারণের সুবিধা অসুবিধা জড়িয়ে রয়েছে সেটা বন্ধ হয়ে যাচ্ছে। এর ফলে জনসাধারণের যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালিক পক্ষ বলছে যে লস হচ্ছে ফারাক্কা হয়ে যাবার ফলে। কিন্তু আমরা যারা এখানে উত্তর বাংলা থেকে যাতায়াত করি আমরা জানি যে সেখানে জাম-এয়ারে সিট বুক করবার জন্য ৫/৭ দিন অপেক্ষা করতে হয় তার পর সিট পাওয়া যায়। অতএব তাদের এটা কোন যুক্তি নয়। তার পর তারা বলছে যে, ইন্ডিয়ান এয়ার লাইনসের বাগডোগরা থেকে যে নতুন ফ্লাইট হচ্ছে তার জন্য অসুবিধা হচ্ছে, কিন্তু সেটাও কোন কারণ নয়। উত্তর বাংলা থেকে যেটা আসে সেটা এর দ্বারা আসে। সুতরাং যাতে জাম-এয়ার আবার ইমিডিয়েটলি চালু করা হয় তার জন্য আমি সরকারকে অনুরোধ করছি।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আমি একটা দৃষ্টি আকর্ষণী প্রস্তাব তুলেছিলাম, সেটা প্রযোজ্য হয় নি। সেই জন্য আমি বলছি, ১৬ই ফেব্রুয়ারি আসানসোল শহরে ৮৮ জন প্রাথমিক শিক্ষক (২২টি স্কুলের) অনশন শুরু করেছে, তাদের দাবি হচ্ছে তাদের স্কুলকে স্বীকৃতি দিতে হবে। এই সমস্ত টিচারদের ডেকে পরীক্ষা করা হয়েছে এবং তাদের নিয়োগপত্র দেওয়া হয়েছে যখন সমস্ত গ্রামাঞ্চলের স্কুলকে নিয়োগপত্র দেওয়া হয়েছে। এই স্কুলগুলি আসানসোল এরিয়ায়, এদের মঞ্জুরী দেওয়া হয় নি।

অথচ তাদের নিয়োগপত্র দেওয়া হচ্ছে না। সেজন্য সেখানকার স্থানীয় এম এল এ শিক্ষা-মন্ত্রিমহাশয়ের কাছে যে একটি তারবার্তা পাঠান সেটা আমি পড়ে দিচ্ছি এবং আপনার মাধ্যমে তার কপি আমি ওঁর কাছে দিচ্ছি। এই জরুরী অবস্থা অবসানের জন্য যেন তিনি একটা বিবৃতি এখানে দেন এবং কার্যকরী ব্যবস্থা একটা গ্রহণ করেন, এই অনুরোধ আমি করছি। ১৭ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখের এই টেলিগ্রামটা হচ্ছে এই

> Teachers and organisers of 22 organised un-recognised primary schools of Asansol urban area are under strike from 16th. Immediate intervention demanded.

এটা আপনার মাধ্যমে আমি দিচ্ছি।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি একটি বিশেষ দিকে আকর্ষণ করছি। আমরা জানি নদিয়া জেলার বিভিন্ন ক্যাম্পের উদ্বাস্তুরা বিশেষ করে কুপার্স ক্যাম্পের উদ্বাস্তুরা আজ আন্দোলনের দিকে যাচ্ছে। ১৯৪৭ সালে যখন দেশ ভাগ হল তখন জাতীয় নেতারা বলেছিলেন যে প্রয়োজন হলে ওপার থেকে যারা আসবে তাদের জন্য দিল্লীর রাজপ্রাসাদ আমরা ছেড়ে দেব। কিন্তু ওপার থেকে যারা এসেছে দীর্ঘ ২৫ বছর হয়ে গেলেও তারা কোন আশার আলো দেখতে পেল না। কুপার্স বা অন্য ক্যাম্পে যারা থাকে তাদের সেভাবে থাকা সম্ভব কিনা সেটা কি কেউ কখনও দেখেছেন? একটা ঘরে ৩০।৪০ জন বাস করে। সেখানে জল আলো, রাস্তা-ঘাটের কোন ব্যবস্থা নেই। তাদের আধবেলা করে খেতে দেওয়া হয়। অর্থাৎ ১ কেজি করে চাল ও গম এবং ৩ টাকা করে সপ্তাহে দেওয়া হয়। আমার তাই হামবল সাবমিশান যে এই সামান্য আহারের উপর নির্ভর করে কোন লোকের জীবনযাপন সম্ভব কি? আজ এই ক্যাম্পের লোকেরা দুঃসহ নরকযন্ত্রণা ভোগ করছে। তারা এই নরকযন্ত্রণার হাত থেকে রেহাই পাচ্ছে না। তারা অর্থনৈতিক পুনর্বাসন পাচ্ছে না। এরা নিজেদের চেষ্টায় যদি পুনর্বাসনের ব্যবস্থা করে তাও আবার আমলাতন্ত্রের চক্রান্তে তাতে সফল হচ্ছে না। তাদের দণ্ডকারণ্যে যাওয়ার অর্ডার হয়, কিন্তু ন্যায্য কারণে তারা না যাওয়ায় তাদের ডোল বন্ধ করে দেওয়া হয়েছে এবং সেই এলাকায় যেসমস্ত টিউবওয়েল ছিল সেগুলিকেও তুলে নিয়ে যাওয়া হয়েছে। এই রকম অমানুষিক নির্যাতন তাদের উপর চলছে।

**শ্রীশংকরদাস পালঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকের আনন্দবাজার পত্রিকায় দেখলাম যে বিহার রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে প্রত্যেক রাজ্যেই নিয়োগের ক্ষেত্রে নিজ রাজ্যের ছেলেদের জন্য ৯০ শতাংশ বরাদ্দ রাখা উচিত।। তার মত হচ্ছে যে, অন্য সব রাজ্যই যদি এ নীতি অনুসরণ করেন তবে বর্তমানে এ নিয়ে যে উত্তেজনা সৃষ্টি হয়েছে তা থাকবে না।

মিঃ স্পীকার স্যার, বেকার সমস্যা জর্জরিত পশ্চিমবাংলার আইনসভার একজন সদস্য হিসাবে আমি বিহার রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর উক্তিকে স্বাগত জানাই এবং আমি অন্ততঃ ব্যক্তিগত ভাবে মনে করি যে এই নীতি অর্থাৎ নিজ রাজ্যের ছেলেদের জন্য ৯০ শতাংশ নিয়োগ বরাদ্দ রাখা পশ্চিমবঙ্গের মত বেকার সমস্যাবহুল রাজ্যের সমস্যা কিছুটা মেটানো সম্ভব হবে, এতে আমার মনে হয় না যে প্রাদেশিকতা বা আঞ্চলিকতাবাদ মাথা চাড়া দিয়ে উঠবে। বরং আমার উল্টোটাই মনে হয়। এতে ভারতীয় সংহতি ও একতা আরও জোরদার হয়ে উঠবে।

[2-30—2-40 p.m.]

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য বিহারের মুখ্যমন্ত্রীর কোন একটা বক্তব্য সম্বন্ধে বলছেন যেটা তিনি সংবাদপত্রে দেখেছেন। তিনি কি জানেন সত্যসত্যই বিহারের মুখ্যমন্ত্রী এই কথা বলেছেন? যদি না বলে থাকেন তবে আমার মনে হয় আমিই হই আর যে কেউ হন কোন একটা মন্তব্য করা উচিত নয় যতক্ষণ না বিহারের মুখ্যমন্ত্রী সেকথা বলেছেন কিনা সেটা সঠিকভাবে জানা যায়। আমি নিজে দেখেছি আমার বক্তব্য ভুলভাবে ছাপান হয়েছে। অতএব মাননীয় সদস্যকে বলব আপনি আগে বিহারের মুখ্যমন্ত্রীকে লিখে জানুন তিনি সেকথা বলেছেন কিনা, তারপর বলবেন।

**Mr. Speaker:** Mr. Paul, please take your seat. When you are referring to a particular matter merely on a newspaper report, I think so much importance should not be attached to it; specially when you are not personally satisfied that that is the policy being pursued by the Chief Minister of Bihar.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ইতিপূর্বে আমি পুরুলিয়া জেলার পরিবহণ কর্মচারীদের উপর পুলিসের অমানুষিক অত্যাচার এবং মালিক পক্ষের অত্যাচারের কথা বিবৃত করেছিলাম। সেই সময় আপনার কাছে পুলিসী অত্যাচারের ফলে ক্ষতিগ্রস্ত ইন্দিরা গান্ধী, নেতাজী সুভাসচন্দ্র বসু, পণ্ডিত নেহেরু, মহাত্মা গান্ধী, ডাঃ বিধানচন্দ্র রায়ের ছবি আপনাকে দিয়েছিলাম। দুঃখের সঙ্গে আপনাকে জানাচ্ছি পুরুলিয়া জেলার পরিবহণ কর্মচারীরা তাদের ইউনিয়ন অফিসে বিগত ১০ই ফেব্রুয়ারি থেকে অনশন ধর্মঘট করে বসে আছে কিন্তু আজ পর্যন্ত শ্রম দপ্তরের পক্ষ থেকে সরকারী কর্তৃপক্ষের পক্ষ থেকে কোন আগ্রহ দেখা যায় নি পরিবহণ কর্মচারীদের ন্যায়সঙ্গত দাবি মিটিয়ে দেবার জন্য। পরিবহণ শ্রমিকরা পুলিস এবং মালিক পক্ষের অত্যাচারে জর্জরিত, তারা অনশন ধর্মঘট করতে বাধ্য হয়েছেন তাদের ন্যায়সঙ্গত দাবি প্রতিষ্ঠার জন্য। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি আজকে যেখানে প্রগতিশীল শ্রমনীতি গ্রহণ করেছেন, যেখানে সরকার শ্রমিক কর্মচারীদের দাবি রক্ষা করার জন্য এগিয়ে আসছেন সেখানে পুরুলিয়ার ডেপুটি কমিশনার, আসানসোলের সহকারী শ্রম কমিশনারকে টেলিগ্রাম পাঠিয়েও জবাব পাওয়া যায় নি। মুখ্যমন্ত্রী, শ্রম মন্ত্রিমহাশয়কে অভিযোগ জানিয়ে এর প্রতিকার প্রার্থনা করেছি কিন্তু কোন ফল হয় নি। বিগত ১০ দিন ধরে পুরুলিয়ার বাস স্ট্যাণ্ডে ধর্মঘট চলছে। এই শ্রমিক কর্মচারীরা জানিয়েছেন আই এন টি ইউ সি-র অফিসে যে তাঁরা কলকাতায় আসছেন, হয়ত বিধানসভার সামনে অনশন ধর্মঘট করবেন। পুরুলিয়ার পরিবহণ কর্মচারীরা যদি কলকাতায় আসেন তা হলে পুরুলিয়া জেলায় পরিবহণ ব্যবস্থার অভাবে জনগণ দুর্গতির মধ্যে পড়বে। সেজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে পুলিস এবং মালিকের জুলুমের প্রতিকার প্রার্থনা করছি এবং শ্রমিক ও কর্মচারীদের ন্যায়সঙ্গত দাবি যাতে পূরণ হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখছি। আপনি জানেন যে পশ্চিমবাংলার প্রাণকেন্দ্র এই কলকাতা, এখানে যেভাবে বসন্ত রোগের প্রাদুর্ভাব হচ্ছে তাতে কলকাতার নিকটবর্তী জেলা এবং আরো দূরবর্তী জেলাগুলিতে এই রোগের প্রাদুর্ভাব হতে পারে। কেন না প্রতিদিন বিভিন্ন জেলা হতে বহু লোক এই কলকাতা শহরে আসে এবং ফিরে যায়, এর ফলে এই রোগ অন্যান্য জেলাগুলিতে ছড়িয়ে যাওয়ার চান্স বেশি। তাই অবিলম্বে হাওড়া এবং শিয়ালদহ স্টেশনে টিকা দেওয়ার কেন্দ্র খুলে দেওয়ার ব্যবস্থা করলে ভাল হয়। তাছাড়া যেসব বাস কলকাতা স্ট্যাণ্ড থেকে শহরতলীতে যায় সেখানে বাধ্যতামূলক টিকা দেওয়ার ব্যবস্থা করলে ভাল হবে। এছাড়া প্রতি

জেলায় যে অসুবিধা দেখা দিয়েছে সেটা হচ্ছে টিকা দেওয়ার যে বীজ সেই বীজ পাওয়া যাচ্ছে না, তার ফলে গ্রামের প্রতিটি লোককে টিকা দেওয়া যাচ্ছে না। আরো একটা অসুবিধা দেখা দিয়েছে ভ্যাকসিনেটর পাওয়া যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মন্ত্রিমন্ডলীকে অনুরোধ করব অবিলম্বে ভ্যাকসিনেটর নিয়োগ করে প্রচুর পরিমাণে বীজ সরবরাহ করে প্রতিটি জেলায়, কলকাতা এবং শহরতলীতে যাতে বাধ্যতামূলক টিকা দেওয়ার ব্যবস্থা হয় তার ব্যবস্থা করে পশ্চিমবঙ্গবাসীকে এই রোগের হাত থেকে মুক্ত করুন।

**শ্রীঊর্মিবরণ ভাদুড়ী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে কাগজে দেখলাম যে, আমাদের খাদ্যমন্ত্রী যে সমস্ত গুদামে পচা এবং খারাপ চাল ছিল সেই বিষয়ে তদন্ত করবার জন্য উচ্চ ক্ষমতা সম্পন্ন একজন ব্যক্তির উপর দায়িত্ব ন্যস্ত করেছিলেন। এই সব কথা আমরা গত বছর কাগজে দেখেছিলাম এবং এই ব্যাপারে খাদ্যমন্ত্রীর সেদিনের যে ভূমিকা সেটা সত্যই অভিনন্দন যোগ্য। আমরা শুনেছিলাম এবং কাগজেও দেখেছিলাম খাদ্যমন্ত্রী গুদামগুলি নিজে সরজমিনে তদন্ত করে সেখানে যেসমস্ত চাল আছে সেগুলি যাতে সাধারণ মানুষ বা গরিব মানুষরা ব্যবহার করতে না পারে তার জন্য তিনি গুদাম তালা বন্ধ করেছিলেন। কিন্তু কিছু দিন আগে দেখলাম আমাদের এই বিধানসভা চলাকালীন সেই তদন্ত রিপোর্ট আমাদের কাছে না এসে হঠাৎ সেটা খবরের কাগজে বাহির হল। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমাদের এই বিধানসভা যখন চলেছে তখন সেই তদন্ত রিপোর্ট প্রতিটি মেম্বারের কাছে দেওয়া হোক যাতে জনসাধারণ এবং সম্মানীয় যে সমস্ত সদস্যরা এখানে রয়েছেন তাঁরা জানতে পারেন যে এই কারচুপির ভেতরে কার ষড়যন্ত্র এবং হাত ছিল। কিন্তু প্রকারান্তরে আমরা দেখতে পাচ্ছি এটা চেপে দেবার ষড়যন্ত্র চলছে। সরকার মুখে বলছেন চোরাকারবারী, ব্ল্যাকমার্কেটিয়ার্স যারা রয়েছে তাদের আমরা ঠিকমতভাবে আইনগতভাবে জব্দ করব। কিন্তু বাস্তবে আমরা দেখছি এই সমস্ত তদন্ত রিপোর্ট চেপে দেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে নিবেদন করছি এই সমস্ত তদন্ত রিপোর্ট যথাসময়ে যেন এই বিধানসভায় প্রকাশ করা হয়।

**শ্রীরজনীকান্ত দলুই:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত বছর পশ্চিমবাংলায় যে অভূতপূর্ব খরা হয়েছিল তার ফলে আউস ধানের ক্ষতি হয়েছে এবং আমন ধান যা চাষ করা হয়েছিল সেগুলো জলাভাবে নষ্ট হয়ে গেছে। বর্তমানে উচ্চ ফলনশীল ফসল এবং বোরো চাষের জন্য চেষ্টা করা হচ্ছে। মেদিনীপুর জেলায় কংসাবতী নদীতে বাঁধ দেওয়া হয়েছে। কিন্তু নদীতে জলাভাব দেখা দেবার ফলে লক্ষ লক্ষ টাকা খরচ করে যে সমস্ত বোরো ধান তৈরি করা হয়েছিল তার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে এবং যে সমস্ত চাষী গরু-বাছুর বিক্রি করে বোরো চাষ এবং আই আর-এর চাষ করেছিল তারও ক্ষতি হবার সম্ভাবনা দেখা দিয়েছে। আমি এই ব্যাপারে সেচমন্ত্রী এবং কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংসাবতী নদীর উপর বাঁধ দেওয়া হয়েছে কলমিজোর বাঁধ, সাহাপুর, তেমোহানী, খুকুরদহ এবং মেদিনীপুর জেলায় দাসপুর থানায় বাঁধ দেওয়া হয়েছে। এর ফলে বহু এলাকা উপকৃত হবে সন্দেহ নেই। এই সমস্ত নদীর বাঁধে যাতে জল আসে তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই সঙ্গে আমি আরও একটি খবর এখানে বলছি। আশ্চর্যের ব্যাপার যখন নদীতে বন্যা হয় তখন ৫০/৬০ হাজার কিউসেক জল ছাড়া হচ্ছে এবং তার ফলে নদীর দুপাশে যে মানুষরা রয়েছে তাদের অবস্থা শোচনীয় হয়ে পড়ছে। অন্যদিকে দেখুন নদীতে যখন জল নেই, চাষের জন্য হাহাকার পড়ে যায় তখন যে সমস্ত বাঁধ দেওয়া আছে সেখান থেকে জল পাবার জন্য মন্ত্রিমহাশয়ের কাছে যাচ্ছি কিন্তু তাঁর কাছ থেকে কোন আশ্বস্তজনক খবর পাচ্ছি না। সেইজন্য আমি দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে যেন নদীতে জল যাবার ব্যবস্থা হয়।

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, I think this is not a new thing that I am drawing your attention to, as well as the attention of the Minister. The Transport Minister is not here. Anyway, the Chief Minister is here. He can take action.

[2-40—2-50 p.m.]

In Calcutta it is very difficult to get a taxi and so it is very difficult to attend the House. This question had been repeatedly brought before the House and I hear that the fare is going to be raised also. But what is happening about the taxis? We cannot get them; we have to wait for hours and hours. They are going with the flags up but they don't stop. They go with flags down but without any passengers. They go with a red cover placed on the meter; they don't stop. But if they stop by chance they will ask you, 'Where you will be going'. If you tell them you will go to the east they will say that they can't take you as they will go to the west. This is the system that passengers have to go the way the taxi drivers want them to go. This is a very difficult problem. Today I waited from 11 O'clock till 12-15 and I saw many taxis plying past me but I could not make them stop. I request the Chief Minister to call for the Taxi Owners' Association and tell them that if this is going to be the state of affairs this won't be tolerated. Of course, the Chief Minister will ask me to give the number of the taxis and I can give them. Every member can give them. This is not the question. I want this to be immediately stopped. I am not talking about myself. I am talking about the regular public. I know of a very serious case. The other day I went down, many people went down to take a patient from Dhuramtolla Street to N. R. S. Hospital but it was difficult to get a taxi. This is the case. Even sick people are not being looked after by taxi drivers. Either you increase the mini bus service or cancel the licence of the taxi owners. We have given them licences to serve the people and not to serve themselves.

**ডাঃ এ এম ও গণি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও এই ব্যাপারে কিছু বলতে চাই। শুধু মিটার ডাউনের ব্যাপার নয়, মিটার আপ করা রয়েছে, ট্যাক্সি দাঁড়িয়ে রয়েছে—জিজ্ঞাসা করলাম যাবে? বলল কোথায় যাবেন? ইফ দি ডেস্টিনেশান ডাস নট স্যুট হিম হি রিফিউজড। আমি বার বার ডেপুটি কমিশনার মটর ভেকেল্‌স ডিপার্টমেন্ট-এ জানিয়েছি কিন্তু কোন অ্যাকশন নেওয়া হয় নি। স্যার, রাইটার্স বিল্ডিং-এর সামনে পার্কের মধ্যে সন্ধ্যার সময় ৫টা ৬টা দাঁড়িয়ে থাকে They won't take passengers unless five or six come in to go by share. Is that legal?"

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিঃ বেস্টারউইচ এবং ডাঃ গনিকে জানাতে চাই যে এই বিষয়টা নিয়ে আরও দুই একজন সদস্য আমাদের মনোযোগ আকর্ষণ করেছেন এবং আমরা এই বিষয় নিয়ে চিন্তা করছি কি করা যায়। কাজেই আমি মিঃ বেস্টারউইচকে ধন্যবাদ দিচ্ছি যে একটা অন্তত ভাল জিনিস তিনি এই হাউসের কাছে রেখেছেন।

**শ্রীজয়নাল আবেদিনঃ** অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কাল এখন পাল্টে গিয়েছে, আগে কংগ্রেসী সদস্যরা চিৎকার করত, ১৯৬৭-৭১ সালে এর প্রতিকার বড় একটা হত না। আজকে এদিককার সদস্যদের অভিযোগ নাই, কিন্তু আর এস পি সদস্যরা ট্রামে-বাসের কথা বলছেন না, তাঁদের ট্যাক্সী ছাড়া হচ্ছে না, একথা বলছেন। আমরা দেখছি ট্যাক্সির ব্যবস্থা যেন হয়।

**Shri A. H. Besterwitch :** What are you talking? You better see that taxis and mini buses run on the road.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শান্ত বেস্টারউইচকে কেন অশান্ত করার চেষ্টা হচ্ছে?

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্পীকার মহাশয়, আমি আপনার অনুমতি চেয়েছিলাম একটা বিশেষ ব্যাপারে আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করার জন্য। সে সম্বন্ধে একটু বলি। গত ২৪-এ জানুয়ারি ১৯৭৩ তারিখে এন আর এস মেডিক্যাল কলেজ স্টুডেন্টস হসপিটাল-এর গ্রাউন্ড ফ্লোরের মনিটার রঞ্জিত নন্দীর লিখিত দরখাস্ত দিয়ে

প্রিন্সিপ্যালকে জানান। দেখা গেল সেখানে আইসোলেশন ওয়ার্ড নেই, সেখানে ছাত্রদের জন্য বিশেষ করে এই সমস্ত রোগের জন্য কোন সীটের ব্যবস্থা নেই। যেখানে বসন্ত রোগের এতটা প্রকোপ, এই অবস্থায় সেই ছাত্রটিকে সার্জিক্যাল ওয়ার্ডে ডক্টারস কেবিনে তাকে রাখা হল এবং ১৯ দিন পরে ছেড়ে দেওয়া হল। এই ইনফেকসাস ডিজিজের রোগীকে বেলেঘাটার আই ডি হাসপাতালে না রেখে কেন প্রিন্সিপ্যাল নিজে একজন প্রিভেনটিভ এবং সোসিয়াল মেডিসিন-এর বিশেষজ্ঞ হয়ে দায়িত্ব নিয়ে সেই হাসপাতালের সার্জিক্যাল ওয়ার্ডে রাখবার ব্যবস্থা এই ছাত্রটির জন্য করলেন, এটা আমাদের জানার বিষয়। আমি আশা করব যে প্রিন্সিপ্যাল নিজে বিশেষজ্ঞ হয়ে এই যে গুরুতর অপরাধ করেছেন, সে বিষয়ে স্বাস্থ্যমন্ত্রী দৃষ্টি দেবেন। কেন বেলেঘাটার আই ডি হাসপাতালে না রেখে এই হাসপাতালেই রাখলেন এটা অনুসন্ধান করবেন এবং এই হাউসকে জানাবেন কেন এবং কোথায় এই ত্রুটিবিচ্যুতি রয়েছে।

**শ্রীশংকরদাস পাল:** মাননীয় স্পীকার মহাশয়, আমরা সদস্যরা একটা ক্রিকেট খেলার আয়োজন করতে চাই স্পীকারস্ ইলেভেন ভার্সাস চীফ মিনিস্টারস্ ইলেভেন। এই খেলার জন্য আপনার অনুমতি চাইছি এবং একটা দিন এই খেলার জন্য অ্যালট করতে বলছি। এখানে চীফ মিনিস্টার আছেন, আমি এ বিষয়ে হাউসের অনুমতি চাইছি।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** আমি এই প্রস্তাব সমর্থন করছি, এই প্রীতি ক্রিকেট খেলার দরকার আছে।

**শ্রীসিদ্ধার্থশংকর রায়:** আমি ঠিক জানি না, এই ক্রিকেট খেলা বুর্জোয়া খেলা, সকলেই খেলবেন তো?

**Shri A. H. Besterwitch:** It is really surprising that being the Chief Minister he has expressed such a thing. Cricket is a gentlemen's game, it is an aristocratic game, and not a bourgeois game—far from it. We, in our school life played cricket as students and not as bourgeois. Everyone knows that sport is a different thing. I put this question previously as to why the Chief Minister being the Captain of Governor's XI played cricket keeping the members of this House in the dark. Chief Minister is the captain of this House also and the captain is going to the field as captain of a team without letting the players in this House know anything. If the captain does not give the information how are the players to know this?

[2-50—3 p.m.]

I am very much hurt that Shri Siddhartha Shankar Ray had gone to the field and played the match but we did not know anything about it. I saw this in the newspaper and I raised this question, I think, on Thursday or Friday. I also spoke about this to the Chief Minister and to the Speaker but no answer was given by the Chief Minister. I do not know what is the reason of keeping us in the dark about this matter.

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, since Mr. Besterwitch has spoken in English I think he would not mind if I speak in English. He has asked a very pertinent question as to why I alone and no other member of this House was in the Governor's XI. Now, this match between the Governor's XI and the Deputy High Commissioner's XI has a tradition. Unfortunately, for the last 7 or 8 years this match could not be played and this is the first time that we have renewed this match. In future, we shall see that every year this match can be held. Now, Governor's XI is composed by players who are still playing for India, Bengal or the Calcutta University, by players who are ex-Bengal players, ex-Indian players and ex-Calcutta University players. Unfortunately, it happens that I am the only Calcutta University Blue here and, therefore, I was selected.

**ডাঃ জয়নাল আবেদীন:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের শংকরদাস পাল মহাশয় যে কথা বলেছেন, তা আপনি গ্রহণ করেছেন। আমি অনুরোধ করবো মিঃ বেস্টারউইচ যেন কোন টীম থেকে বাদ না পড়েন। আপনি দয়া করে কোন একটি টিমে তাঁর জন্য জায়গা করে দেবেন। (হাস্যধ্বনি।)

**Shri A. H. Besterwitch:** I am not the type of man like you. I am sportsman and I take everything as a sportsman.

**Mr. Speaker:** Honourable members will appreciate that even at the age of 74 he is fully a sportsman. Now, regarding the suggestion made by Shri Shankar Das Pal I cannot make any comment here. Just now it is not possible for me to say anything because it has been told by the sportsman that it is an aristrocratic game and not a bourgeois game and so, I think some of the honourable members may not be interested in the matter.

**Shri Naresh Chandra Chaki:** Sir, most of the members are interested in this matter and you are requested to have a talk with the Chief Minister so that the game can be arranged.

**Mr. Speaker:** At any rate, when a suggestion has been made to me I shall consult the matter with some of the members and let you know later on

## Business Advisory Committee

**Mr. Speaker:** In accordance with the provision of rule 284 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I nominate the following members of Assembly to form the Business Advisory Committee:—

(1) Shri Ananta Kumar Bharati,

(2) Shri Ahindra Misra,

(3) Shri Satya Ranjan Bapuli,

(4) Shri Md. Safiulla,

(5) Shri A. H. Besterwitch,

(6) Shri Pradyot Kumar Mahanti,

(7) Shrimati Ila Mitra, and

(8) Shri Gyan Singh Sohonpal.

The Speaker will be the Chairman of the Committee.

## Presentation of First Report of the Committee on Petitions

**Shri Narayan Bhattacharya:** Mr. Speaker, Sir, I beg to present the First Report of the Committee on Petitions.

## Laying of Eleventh Annual Report on the Working and Affairs of the Durgapur Projects Ltd., for 1971-72

**Shri Atish Chandra Sinha:** Mr. Speaker, Sir, with your permission I beg to lay before the West Bengal Legislative Assembly the Eleventh Annual Report on the Working and Affairs of the Durgapur Projects Ltd., for the year 1971-72.

## Statement under Rule 346

**Mr. Speaker:** I call upon Dr Zainal Abedin to make a statement under Rule 346.

**ডাঃ জয়নাল আবেদীন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমি বলেছিলাম এই সপ্তাহে মার্টিন রেল সম্পর্কে রাজ্য সরকারের বক্তব্য আমি বিধানসভায় উপস্থিত করবো। আমি সেটা এখন [illegible]।

[3—3-25 p.m. (including adjournment)]

The Martin Light Railway closed down in January 1971 and there is considerable public dissatisfaction over this issue. After the question regarding revival of Martin Light Railway was taken up by the Chief Minister, West Bengal, with the Union Railway Minister, a number of discussions were held at various levels and the Union Railway Minister also made a statement in the Parliament in August, 1972 that this Light Railway would be revived by the Government of India in consultation with the West Bengal Government.

On 31st October, 1972, the Minister-in-charge, Department of Public Undertakings had seen the Union Railway Minister along with Shri Pranab Mukherjee, M.P., (now Union Deputy Minister of Industrial Development), at New Delhi and represented to him the urgent need for re-commissioning of the Light Railway.

The Union Railway Minister had appointed an Expert Committee under the Railway Board to go into various aspects of revival of the Light Railway. The Committee has submitted its report which has been just received by us and is receiving our due consideration.

The salient features of the Survey Report are:

(a) The track of the Light Railway is overgrown with jungle; and many slipers, rails and fish-plates have been removed. Likewise, costly fittings from engines and other rolling stock have been removed.

(b) About Rs. 82 lakhs will have to be incurred in rehabilitating the assets.

(c) Shops, markets and coal depots have come up on the railway track. The Government of West Bengal have been advised of these encroachments and have been requested to take suitable action in the matter.

(d) About 53 weeks will be required for reviving the Light Railway. Section 1 (Howrah-Bargachia) can be opened within 23 weeks and Section 2 (Bargachia-Amta and Bargachia-Champadanga) and 3 (Dasnagar-Sheakhala) at intervals of 15 weeks. Steps that have to be taken for re-opening are recruitment of staff, preparation of station working rules, subsidiary rules, obtaining competent authority's sanction for opening of the railway, etc.

(e) The detailed estimate for working expenses is not possible to work out due to basic data like fuel bill, number and cost of staff etc. not being available. A comparison of the cost per train Kilometer has been made with the corresponding figure of Ahmedpur-Katwa Railway which is situated in a more or less similarly developed area. The working expenses are likely to be at a level about 20 per cent. higher than the cost of working by the Light Railway Company. The loss on this basis is estimated to come to about Rs. 20 lakhs per annum.

(f) The revival can be brought about by any of the four agencies listed below:

(1) The Martin Light Railway

(2) The State Government

(3) The India Government Railways

(4) A Statutory Body or Company constituted for the purpose.

(g) If the Light Railways are to be re-opened by Martin Burn, they would need about Rs. 2 crores 95 lakhs for payment of sundry creditors and Rs. 82 lakhs for repairs to assets and some surplus liquid funds.

The Survey Report has been examined by the Ministry of Railways, Government of India and they feel that the estimates of the Survey Committee regarding the cost and time of rehabilitating the assets are on the whole optimistic. It has also been apprehended that the annual loss in working the Railways would turn out to be higher than that estimated by the Survey Committee, as under the Government ownership and management it will be necessary to bring the staff to higher pay scales applicable to Government Railways and to introduce the more liberal Indian Railway Hours of Employment Regulations and to upgrade the standard of Railways and of their amenities to the level of Indian Government Railways.

The Ministry of Railways also feels that since the assets are completely run down and are in a dilapidated condition, even if it is revived the assets will have to be replaced. This will involve substantial expenditure. They also feel that the Narrow Gauge system is out-moded and it may not be possible to obtain readily spares and rolling stock for replacement.

The Railway Ministry, has, therefore, suggested that it would be a better proposition to go in for Broad Gauge lines in the area rather than press into service the dilapidated and worn-out assets of the Light Railways. As a matter of fact, engineering-cum-traffic surveys for having a Broad Gauge line from Howrah to Sheakhala have already been ordered and similar surveys for other sections will be taken up shortly. The Railways expect to complete the Survey Report by October 1973 and they also expect that the whole work if taken up on top priority basis, may be completed within about 2 years. There are, therefore, quite a number of alternatives before the State Government and each alternative has a number of implications. The alternatives will shortly be discussed by the Chief Minister and the Minister for Department of Public Undertakings with the concerned MLAs of the districts through which the former Light Railways used to operate. Thereafter the Chief Minister and the Minister-in-Charge, Department of Public Undertakings, will hold discussions at New Delhi with the Union Railway Minister so that the entire question regarding revival of Martin's Light Railway may be expeditiously decided.

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After adjournment)

[3-25—3-35 p.m.]

## Government Bills

### The West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972

**Shri Gurupada Khan:** Sir, I beg to introduce the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972.

(Secretary then read the title of the Bill)

Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্টের ৪৪(২এ) ধারা বলে রাজ্য সরকার কর্তৃক বিশেষ ক্ষমতাপ্রদত্ত রেভিনিউ অফিসার স্বেচ্ছা প্রণোদিতভাবে চূড়ান্ত প্রকাশিত রেকর্ড অব রাইটস-এর প্রয়োজনীয় সংশোধন করতে পারেন। সংশিষ্ট রেকর্ডের চূড়ান্ত প্রকাশনার তারিখ অথবা ১৯৫৭ সালের ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন

(অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স কার্যকরী করার তারিখ, অর্থাৎ ১৯৫৭ সালের ৪ঠা নভেম্বর এই দুই তারিখের মধ্যে পরবর্তী তারিখ হইতে ১৫ বৎসর কালের মধ্যে সংশ্লিষ্ট ব্যক্তিদের শুনানীর সুযোগ দিয়ে এই রূপ সংশোধন করার বিধান ছিল। বহু ক্ষেত্রেই এই নির্দেশের সময় সীমা ১৯৭২ সালের ৩রা নভেম্বর উত্তীর্ণ হয়ে যাবার আশঙ্কায় অবিলম্বে উক্ত সময় সীমা বর্ধিত করা একান্ত আবশ্যক হয়ে পড়ে। কিন্তু তখন বিধানসভা না চালু থাকায় এবং বিষয়টি খুবই জরুরী হওয়ায় এই সময় সীমা আরও ৩ বৎসর বৃদ্ধির উদ্দেশ্যে এই ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) অর্ডিন্যান্স, ১৯৭২ জারী করা হয়। আলোচ্য বিষয়টি উক্ত অধ্যাদেশের বিধানাবলী বিধিবদ্ধ করার উদ্দেশ্যে প্রণীত। ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্টের বিধান অনুযায়ী গত নভেম্বর মাস পর্যন্ত প্রায় ২৪ লক্ষ ৪২ হাজার একর জমি সরকারে বর্তেছে। কিন্তু এখনও অনেক বড় বড় জোতদার নানা অপকৌশলে সিলিং বহির্ভূত জমি লুকিয়ে রেখেছেন। এইরূপ লুকানো জমি খুঁজে বার করার জন্য বিশেষ একটা অভিযান চালানো হচ্ছে। গত এপ্রিল মাস হইতে নভেম্বর মাস, এই ৮ মাসে প্রায় ৩৭ হাজার একর লুকানো জমি বার করে সরকারে বর্তানো হয়েছে। চূড়ান্ত প্রকাশিত রেকর্ড সংশোধন সরার ক্ষমতা না থাকলে এইরূপ লুকানো জমি সরকারে বর্তানো সম্ভবপর হবে না। জমিদারী উচ্ছেদের পর হইতে মধ্যস্বত্বাধিকারীদের প্রদেয় ক্ষতিপূরণের তালিকায় প্রায় ২২ লক্ষ ৯৫ হাজার কেস চূড়ান্ত করা হয়েছে। কিন্তু এখনও প্রায় ৪৭ হাজার ক্ষতি-পূরণের জন্য তালিকা চূড়ান্ত করতে বাকি রয়েছে। তার মধ্যে প্রায় ২৭ হাজার তালিকার খসড়া ইতিমধ্যে প্রকাশিত হয়ে গেছে। রেকর্ড সংশোধনের ক্ষমতা না থাকলে বাকি ক্ষতি পূরণের তালিকাগুলি চূড়ান্ত করা কঠিন হবে। সুতরাং ন্যস্ত জমি উদ্ধারের অভিযান শেষ না হওয়া পর্যন্ত এবং বাকি ক্ষতিপূরণের তালিকাগুলি চূড়ান্ত না করা পর্যন্ত রেকর্ড সংশোধনের বিশেষ ক্ষমতা একান্ত অপরিহার্য। আমি আশা করি মাননীয় সদস্যগণ আলোচ্য বিধেয়কটি সমর্থন করেবেন।

**Mr. Speaker:** There are motions for circulation of the Bill of Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad. All the amendments are in order.

**Shri Timir Baran Bhaduri:** Sir, I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972, be circulated for the purpose of eliciting opinion thereon by the end of May, 1973.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল আমাদের সামনে উপস্থিত করা হল, ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭২, যদিও আপাতদৃষ্টিতে এই বিলের উদ্দেশ্য ভাল কিন্তু তার প্রতিকারের ক্ষেত্রে আমরা দেখেছি যে ৪৪(২)এ ধারার সুযোগ নিয়ে যে সমস্ত জোতদাররা জমি লুকিয়ে রেখেছিল—তার মাধ্যমে সরকারের যে উদ্দেশ্য, সেই উদ্দেশ্য ঠিক মত ব্যবহৃত হয় নি। আমরা দেখেছি হাজার হাজার বর্গাদার তাদের মাঠ খরচার জন্য তাদের নাম ২৩ কলমে লিপিবদ্ধ করেছিল, তখন জোতদাররা কগনিজিব্‌ল অফেন্স প্রয়োগ করে ১০৭ ধারা থেকে নানা রকম পুলিসী হয়রানি করে, মামলা করে তাদের অত্যাচার করেছে।

[3-35—3-45 p.m.]

যাতে তারা তা থেকে নাম কেটে তুলে নেয়। আমরা দেখেছি পদ্মার ধারে এবং গঙ্গার ধারে যে সমস্ত জমি, ১১৩ কলমে ভারতীয় যুক্ত রাষ্ট্র বলে রেকর্ড করা আছে। ২৩ কলমে প্রবাহিত ভাগীরথী নদী—আমাদের বেলডাঙ্গায় দেখা গেছে, কিছু মুষ্টিমেয় জোতদার মেদিনীপুর কোম্পানীর কাছ থেকে ফিক্টিসাস চেক নিয়ে কোর্টের কাছে ৮০ ধারায় মামলা রুজু করে সরকার পক্ষের লোক বা সরকার পক্ষ থেকে যাতে সেই আইনের কোন সুযোগ না নিতে পারে তার জন্য কালেক্টার মহলে এবং আমলাদের নানা রকম ঘুস প্রয়োগ করে এক তরফা ডিক্রি করে নিয়ে সেটলমেন্ট অফিসার রেভিনিউ অফিসারের কাছে এক তরফা ডিক্রি বলে ৪৪(২)এ রেকর্ড সংশোধন করে নেয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে আমরা দেখছি একজন আমলার উপর ক্ষমতা প্রয়োগ করবার একটা অধিকার দেওয়া হচ্ছে। তাদের

যথেচ্ছাচার করবার সুযোগ দেওয়া হচ্ছে। আমরা এখানে শুনেছি এই হাউসের মাননীয় সদস্য আবদুল বারি বিশ্বাস মহাশয় বলেছেন যে আমলারা কি ধরনের ব্যবহার করছেন। এই আইনের উদ্দেশ্য ভাল, কিন্তু যে উদ্দেশ্যে এটা করা হচ্ছে এবং যাদের জন্য এটা করা হচ্ছে, তাদের প্রতি যদি প্রয়োগ ঠিক না হয় তা হলে একজন জোতদারকে পরোক্ষভাবে সাহায্য করা হবে। সেইজন্য আমি অনুরোধ করছি এই আইনের মধ্যে কতকগুলো লিমিটেশন আনা হোক যাতে গ্রামাঞ্চলের হাজার হাজার চাষী উপকৃত হতে পারে, সেইভাবে আইনটা প্রযোজ্য হোক। এছাড়া বিভিন্ন জায়গায় দেখেছি হাজার হাজার বিঘা জমি মেদিনীপুর কোম্পানীর যে জমিদারী ছিল, সেখানে মিথ্যা করে ডোলফার্দি করে চেক নিয়ে ৮০ ধারায় মামলা রুজু করে জোতদাররা ৪৫(২)-এ ধারায় তাদের ছেলেদের নামে বা চাকরের নামে বা অন্যান্য ব্যক্তির নামে লিখিয়ে রেখেছে। তার জন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে এই আইনটা এমনভাবে প্রচলন করা হয় যাতে হাজার হাজার চাষী উপকৃত হতে পারে। ২৩ কলমে বর্গাদাররা রেকর্ড করাতে পাবে।

**শ্রীশীশ মহম্মদঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল এস্টেটস অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭২, এই যে বিল আজকে হাউসে আনা হয়েছে, আপাতদৃষ্টিতে এই আইনটা ভাল লাগলেও এর প্রয়োগের ক্ষেত্রে, এর ব্যবহারের ক্ষেত্রে অসৎ ব্যবহার করা হচ্ছে। কারণ যথাযথ ভাবে ব্যবহার করার সুযোগ পাওয়া যায় না। এর দ্বারা সাধারণ গরিব বর্গাদার, তাদের উচ্ছেদ সাধন করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আইনের মধ্যে সাধারণ গরিব বর্গাদারদের কি স্বার্থ রক্ষার কোন ব্যবস্থা আছে? এর ফলে ঐ আমলাদের, ঐ জোতদারদেরই সুযোগ দেওয়া হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে, বর্গাদারদের স্বার্থ ব্যাহত হবে এই আইনের ফলে এতে কোন সন্দেহ নাই। পূর্বেও এর হাজার হাজার নজির আছে। এই আইনের এস্টেটস অ্যাকুইজিশন অ্যাক্ট-এর ৪৪/২(ক) ধারা অনুসারে আমরা দেখতে পাচ্ছি যে হয়ত এই ধারা মত কোথাও কেউ কিছু সুবিধা পেয়েছে, সাধারণ বর্গাদাররা একেবারেই পায়নি যে এ কথা অস্বীকার করছি না, কিন্তু সেই সঙ্গে সঙ্গে আপনার মাধ্যমে এই কথা আমি সরকার পক্ষকে জানাতে চাই যে উচ্ছেদের পরিমাণ বেশি হয়েছে। হয়ত সেটেলমেন্ট অফিসার দেখেছে, সাধারণ বর্গাদারের বা গরিব বর্গাদারের নাম নেই, বা এমনও হতে পারে দেখা গিয়েছে রেভিনিউ অফিসার-এর কাছে সেই জোতদার দরখাস্ত করেছে, ৪৪/২(ক) ধারা মত—সেই রেভিনিউ অফিসার গঙ্গা জল দিয়ে ধোয়া তীর্থ যাত্রী নয় সেও একজন আমলা, সে একযোগে স্বীকার করে সেই বর্গাদারের বিরুদ্ধে রায় দিয়েছে জোতদারের পক্ষে। এই নজিরের কোন অভাব নেই। তারপর এই ছাড়া আরও আমরা দেখেছি যখন বর্গাদার তার নাম বসিয়েছে—এটা একটা জ্বলন্ত উদাহরণ, মাঠ খসড়া পরচা ইত্যাদি করার জন্য যখন রেভিনিউ অফিসারের কাছে দরখাস্ত করেছে, তখনই আবার তাদের বিরুদ্ধে ১৪৪ ধারা ঐ জোতদার এবং আমলারা জুড়ে দিয়েছে। গরিব বর্গাদার যেখানে অন্নের সংস্থান করতে পারে না, সামান্য জমি বর্গা করে জোতদারের, সেখানে সে নিরুপায় হয়ে ঐ মামলার দায় থেকে বাঁচবার জন্য, যারা হ্যারাস হতে চায় না তারা এইভাবে আত্মসমর্পণ করেছে জোতদারের কাছে। আমরা দেখেছি মাঠ খসড়া, পরচার জন্য নাম পাঠিয়েছে, তারপর দেখতে পাচ্ছি, জোতদারের যখন ধান কাটার সময় হয়েছে এবং বর্গাদার ধান কেটে ধান মাড়াই করবার জন্য তার খামার বাড়িতে নিয়ে গিয়েছে, তখন জোতদাররা তাদের ধান দিতে চায় না, তারা সম্পূর্ণ ধানটা আত্মসাত করতে চায়, গ্রাস করতে চায়—সেই কারণে তারা থানায় গিয়ে বলে যে, "আমার ধান অমুক লোক লুঠ করে নিয়েছে, এবং তার বিরুদ্ধে লুঠ কেস ৩৭৯ প্রয়োগ করে খামার বাড়ি থেকে পুলিসকে অর্থ দিয়ে সার্চ করিয়ে সেই ধান জোতদারের বাড়িতে পাঠিয়ে দিয়েছে। সেই গরিব বর্গাদার ৩৭৯ কেসে জড়িয়ে পড়েছে।

[3-45—3-55 p.m.]

একেবারে যে বর্গাদাররা পায় নি সেকথা নয়, কিন্তু অধিকাংশ ক্ষেত্রে দেখা গেছে এই জোতদারদের রক্ষা করার জন্য একটা ফাঁক এবং সাধারণ গরিবদের মারবার একটা চেষ্টা এর মধ্যে আছে। এই এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টের ২(ক) ধারার মধ্যে এমন একটা দুর্বল দিক আছে যেটা সাধারণ মানুষ বুঝতে পারে না। এটা ভালোভাবে বুঝতে পারে যারা জমি হাংগর ওরাই সাধারণ চাষীদের উচ্ছেদ করছে। আমি মনে করি এই আইন নীতির দিক

থেকে ভালো হলেও প্রয়োগের ক্ষেত্রে এর যে অপব্যবহার করা হয় তাতে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো এই আইনটা প্রত্যাহার করা হোক এবং নূতনভাবে বিল আনা হোক যে আইনে সাধারণ বর্গাদার উচ্ছেদের কোন ফাঁক থাকবে না। এই প্রসঙ্গে গত সেটেলমেন্টের সময় যে একটা কথা হয়েছিল সেটা বলে আমি শেষ করছিঃ—

ও ভাই আমিনবাবু হননো কাবু না ফেলিলে টাকা
মাঠ পরচায় নাম তুলিতে গাঁটের কড়ি ফাঁকা
শেষে ডিসপুটের জের মিটাতে বিকল ঘটি বাটি
পার যদি অ্যাপিল কর বেচিয়ে ভিটে মাটি।
শেষ বালে যার ট্যাঁক ভারী তার ডিক্রির বসাতে
মলম খাতাতে নামটি কাটা দেখবে অবশেষেতে।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ আর এস পি বন্ধুদের বক্তৃতা শুনে বুঝলাম যে তারা বিলটা ভালভাবে পড়েন নি। তারা বললেন এই বিলে নাকি জোতদারদের স্বার্থ রক্ষা করা হয়েছে এবং গরিব চাষীদের বঞ্চিত করা হয়েছে। কিন্তু এটা সম্পূর্ণ ভুল কথা। আমি আপনার মাধ্যমে দেখাতে চাই যে এই বিলের উদ্দেশ্য এবং হেতু গরিব চাষীদের স্বার্থের জন্য রচিত হয়েছে। আমি প্রশ্ন করি যুক্তফ্রন্টের সময় কত বিঘা জমি বিলি করা হয়েছিল? সিলিং-এর উর্ধে যাদের জমি আছে তাদের সেগুলিকে নিয়ে নিজেদের মধ্যে লাইসেন্স হিসাবে দেওয়া হয়েছে। কিন্তু আমাদের এই সরকার এই অল্প দিনের মধ্যে সিলিং-এর উর্ধে ২০ লক্ষ একর জমি দখল করে নিয়ে তার মধ্যে ৬ লক্ষ একর জমি গরিবদের মধ্যে বিলি করেছেন। আগেকার কংগ্রেস সরকার দীর্ঘ ২৫ বছরে ভূমি সংস্কারের দিকে কোন নজর দেন নি। যুক্তফ্রন্ট সরকার দুবার ক্ষমতায় এসেছিলেন, কিন্তু তাঁরা জোতদারের স্বার্থ রক্ষা করেছিলেন। সিলিং-এর উর্ধে জমিগুলিকে নিয়ে তাঁরা গরিবদের লাইসেন্স দিয়েছিলেন। কিন্তু আমাদের সরকার চিরস্থায়ী বন্দোবস্ত করতে চায় এবং গরিব যাদের এই জমিগুলি দেওয়া হচ্ছে তা তাঁরা দান, বিক্রি, হস্তান্তর করতে পারবে। অথচ যুক্তফ্রন্ট সরকার এক বছরের জন্য জমি দিয়েছিলেন সে জমিগুলি তারা বিক্রি করতে পারবে না, ভোগদখল করতে পারবে না। আমরা জনসাধারণের আশীর্বাদ নিয়ে এসেছি আমরা জোতদারদের দালালি করার জন্য এখানে আসিনি। আমরা সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করতে অঙ্গীকারবদ্ধ, ভারতবর্ষের এই পবিত্র মাটিতে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে আমরা সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করতে চাই। তারই জন্য যে সমস্ত জোতদারের সিলিং-এর বেশি জমি আছে তাদের সেই জমিগুলি নিয়ে আমরা ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন করতে চাই। আমরা ঐ লাল ঝাণ্ডা নিয়ে গ্রামে গ্রামে গলাকাটা অভিযান চালিয়ে অত্যাচার করে কারোর সম্পত্তি দখল করতে চাই না। এর জন্য আইন আছে। আগেকার সরকার জমিদারী প্রথা উচ্ছেদ করেছিলেন, তারজন্য বর্ধমানের মহারাজাকে হত্যা করার প্রয়োজন হয় নি। বিনা রক্তপাতে জমিদারী প্রথা উচ্ছেদ করা হয়েছিল। ঠিক সেইরকমভাবে আইনের মাধ্যমে ভূমিহীন কৃষকদের মধ্যে জমি বিলি ব্যবস্থা করতে চাই। মাননীয় স্পীকার মহাশয়, আমরা নিশ্চয়ই এটা সমর্থন করি না যে গ্রামে একদল মানুষ শত শত বিঘা খাস জমি ভোগ করবে, সেজন্য সিলিং-এর উর্ধে জমি নিয়ে ভূমিহীনদের মধ্যে আমরা চিরস্থায়ীভাবে বিলি বন্দোবস্ত করে দিতে চাই। মাননীয় মন্ত্রিমহাশয় সময় বাড়াবার জন্য এই বিলের মধ্যে আবেদন রেখেছেন এবং সময় বাড়াবার যেকথা বলা হয়েছে সেটা খুব সত্য কথা কিন্তু এই বিলের মধ্যে আরো একটা কথা থাকা উচিত ছিল সেটা হচ্ছে যারা সিলিং-এর উর্ধে জমি লুকিয়ে রেখে দিয়েছে তাদের কাছ থেকে সেই জমি বের করে আনার জন্য তাদের বিরুদ্ধে মিসা প্রয়োগ করা হবে। আমি আরো একটা কথা বলব বার বার যদি সময় বাড়ান হয় তা হলে নিশ্চয়ই সুফল পাওয়া যেতে পারে না। আমাদের এলাকার একজন জোতদারের বিরুদ্ধে শাস্তিদান করা হয়েছে। আমি দাবি করব যাদের সিলিং-এর উর্ধে জমি আছে তাদের কাছ থেকে জমি বের করার জন্য তাদের বিরুদ্ধে মিসা প্রয়োগ করতে হবে, তবেই সময় বাড়িয়ে লাভ হবে, তা না হলে অনেক অসুবিধা দেখা দেবে। আমরা জানি আমাদের সরকার সিলিং-এর উর্ধে কারোর জমি

রাখবেন না। ঠিক সেইরকম ভাবে উন্নত উপায়ে চাষ করে যাতে একটা জমি থেকে তিন বার ফসল পাওয়া যায় তার জন্য আমাদের সরকার চিন্তা করছেন। আমরা জানি যে জমিগুলি আমরা পাচ্ছি ভূমি সংস্কার কমিটির মাধ্যমে সেগুলি কৃষকদের মধ্যে দেওয়া হচ্ছে। কিন্তু পরক্ষণে আবার ঐ জমির মালিক কোর্টে ইনজাংসান প্রার্থনা করছে। কোর্ট সেগুলি অ্যাকসেপ্ট করছে এবং দীর্ঘদিন ধরে কেসগুলি চলছে। তাই আমি বলব যেসব কেসগুলি ফাইল করা আছে সেগুলির যাতে তাড়াতাড়ি ব্যবস্থা করা হয় তারজন্য চেষ্টা করতে হবে। বিলের একটা জায়গায় দেখা গেল ক্ষতিপূরণের কথা বলা হয়েছে। এই ক্ষতিপূরণের ক্ষেত্রে অনেক সময় আমরা দেখেছি গ্রামের কোন একজন বিধবা যার সামান্য জমি আছে সেই জমি কোন একটা জনহিতকর কাজের জন্য যেমন হাসপাতাল রাস্তা তৈরির জন্য দখল করা হচ্ছে। কিন্তু ক্ষতিপূরণের টাকা পেতে অনেক বিলম্ব হচ্ছে। এর জন্য এক শ্রেণীর দুর্নীতি-পরায়ণ অফিসার দায়ী। এক শ্রেণীর দুর্নীতিপরায়ণ অফিসার গরিবদের হয়রানি করেন, টাকা দিতে দেরি করেন। কাজেই অনুরোধ করছি ঐ দুর্নীতিপরায়ণ অফিসারদের বিরুদ্ধে যেন কঠোর ব্যবস্থা গ্রহণ করা হয়। এই সঙ্গে সঙ্গে বলছি যারা গরিব মানুষ যাদের জমি-গুলি হস্তগত করা হয়েছে, তারা যাতে তাদের ক্ষতিপূরণের টাকা লগ্নী করে অন্য কোথাও রোজগার করতে পারে, সেজন্য সরকারকে চেষ্টা করতে হবে। এই প্রসঙ্গে মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন করছি, অনেক সময় দেখা যায় একজন চাষীর জমি বিভিন্ন জায়গায় ছড়ান আছে। এই বিভিন্ন জায়গায় ছড়ান জমিগুলো যাতে আইনের মাধ্যমে একত্রীকরণ করা যায়, যেটা অন্য প্রদেশে হয়েছে তার চেষ্টা করতে হবে। কারণ এটা করলে পর চাষের সুবিধে হবে এবং উৎপাদন বাড়বে। পরিশেষে একটি কথা বলছি যে আমরা সমাজতন্ত্র প্রতিষ্ঠা করছি এবং জোতদারদের জমি নিচ্ছি। কিন্তু আমার কথা হল জোতদারদের জমি নিলেই দেশে সমাজতন্ত্র আসবে এটা হতে পারে না। শহরে একটা একটা মানুষ আছে যারা কোটি কোটি টাকার সম্পত্তি ভোগ দখল করছে, মুনাফা করছে। কাজেই শুধু গ্রামের মানুষের জমিতে সিলিং বাঁধলেই হবে না। শহরের সম্পত্তিতেও সিলিং বাঁধতে হবে। শহরের সম্পত্তির সীমারেখা বাঁধতে হবে, এই আবেদন জানিয়ে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

[3-55- 4-05 p.m.]

**শ্রীভূপালচন্দ্র পান্ডা** : মাননীয় স্পীকার মহাশয়, আজকে মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন সেটা অবশ্য গ্রহণ করা অপরিহার্য হয়ে পড়েছে। অপরিহার্য এই কারণের জন্য বলছি যে অন্যথায় টাইম ফুরিয়ে গেলে পর, আমাদের আরও বিপদের মধ্যে ঠেলে দেবে। কাজেই মন্ত্রি-মহাশয় যথোপযুক্ত সময়ে এই বিল যে হাজির করেছেন তার জন্য আমি তাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু সব চেয়ে বড় কথা হচ্ছে প্রিয়েম্বলের মধ্যে স্বীকার করেছেন যে ১৫ বছর সুনির্দিষ্ট টাইমের মধ্যে আমরা এই আইনের উদ্দেশ্যকে কার্যকরী করতে পারিনি। অর্থাৎ বাংলা-দেশের সরকার এটা কার্যকরী করতে পারেনি। সুতরাং সময় যেহেতু শেষ হয়ে যাচ্ছে, সেজন্য সময় বৃদ্ধি করা দরকার এবং সেজন্যই এই তিন বছর অতিরিক্ত সময় চাওয়া হয়েছে। এই অতিরিক্ত সময় দেওয়ার ব্যাপারে আমার মনে হয়, হাউসের মধ্যে কারুরই আপত্তি নাই। তবে আমার আর এস পি বন্ধুরা এই যে অ্যামেন্ডমেন্ট দিয়ে বলেছেন যে ১৮ এর জায়গায় ২০ হোক এতে আমার মনে হয়, তাঁরা এর অর্থ ঠিক ধরতে পারছেন না। ১৮-কে ২০ বলা মানে আরও টাইম বাড়িয়ে দেওয়া। অর্থাৎ তিন বছরের জায়গায় ৫ বছর করে দেওয়া। কিন্তু যে সমস্যার কথা, যে সন্দেহের কথা আপনারা তুলেছেন, সেই দিকটা কিন্তু এতে আরও বেশি সুযোগ পেয়ে যাবে। কাজেই আপনারা বিবেচনা করে দেখুন। আমার তো মনে হয় সীমারেখা তিন বছর যেটা আছে সেটা ঠিকই আছে। তবে এই সময় বাড়াবার ব্যাপারে আমি মন্ত্রিমহাশয়কে একটা জিনিস ভেবে দেখবার জন্য অনুরোধ জানাব যে, যে অবস্থার মধ্যে আপনারা ১৫ বছরে এই আইনকে কার্যকরী করতে পারেন নি, সেখানে এই ব্যবস্থাপনা এবং এই পদ্ধতিতে, আর তিন বছরের মধ্যে কার্যকরী করতে পারবেন কিনা। সেই ব্যবস্থাপনায়, সেই পদ্ধতিতে, সেই ধরনের এই বিলকে প্রয়োগ করতে গেলে আগামী তিন বছরে আপনি পারবেন কি? এটাই প্রশ্ন। সুতরাং এই বিলের প্রয়োগ পদ্ধতির পরিবর্তন করে কোন নতুন চিন্তা আপনি করে থাকেন তাহলে নিশ্চয়ই আপনি এই হাউসকে বলবেন। অন্যথা বারবার সময় বৃদ্ধি হবে বটে কিন্তু তাতে কোন ফল হবে না। আমরা আমাদের গ্রামাঞ্চলের

অভিজ্ঞতায় দেখতে পাই এবং তাতে এটা স্পষ্ট প্রমাণিত হয়েছে যে একদিকে যেমন ৪৪-এর মাধ্যমে সরকার নিজে থেকে সংশোধনের সুযোগ হাতে নিয়েছে আবার ঠিক তেমনি ভাবে সেই সুযোগের ভিতর দিয়ে এই আইনকে প্রয়োগের দিকে কার্যকরী হবে কি? অপর দিকে বড় বড় বিত্তশালী জোতদাররা তারা বারে বারে বিভিন্ন আইনের মধ্যে দিয়ে তাদের লুক্কায়িত জমি বিভিন্ন কায়দায় সরিয়ে রাখবার সুযোগ পেয়ে যাচ্ছে। এটা বিশেষভাবে লক্ষণীয়। তারা তাদের বি ফর্মে লুকান জমি না দেখিয়ে যে কায়দায় তারা লুকিয়ে রেখেছিলেন আজকে তাঁরা সেই কায়দা বদল করছেন এবং বিভিন্ন কায়দায় নতুন করে আবার জমি লুকানোর চেষ্টা করছেন। এখন আমি যেটুকু দেখছি আপনার বাড়তি জমি ট্রাস্টি বা দেবোত্তর এই ক্ষেত্রে যেসব জমি আছে সেই জমি বারে বারে হাত ফেরের মাধ্যমে জমি চলে যাচ্ছে অন্য লোকের কাছে এবং ঐ যে পুরাণো মালিক যারই মাবফতে বারে বারে হস্তান্তর হোক না কেন শেষ পর্যন্ত জন্মলাভ করছে যে নাতি সেই নাতির কাছে ফিরে আসছে বিক্রি করবার মাধ্যমে ঐ বেনাম সম্পত্তি বিভিন্ন কায়দাতে হস্তান্তর হয়ে হয়ে শেষ পর্যন্ত আবার ফিরে আসছে মূল মালিকের নাতি বা দৌহিত্রের কাছে। এই কায়দায় হস্তান্তর চলছে। যদি উদাহরণ তুলে ধরতে বলেন তাহলে সেইরকম তথ্য আমি দিতে পারি। এখন প্রশ্ন হচ্ছে দেবোত্তর হিসাবে যেসব জমি তাঁরা রেখেছেন আমলনামা করে সে তো আপনারা হাইকোর্ট মারফত পরিষ্কার ঘোষণা করে দিয়েছেন সাদা হলে ও রেজিস্ট্রেসন না হলেও কোন কিছু ডকুমেন্টারি উল্লেখ-যোগ্য ডকুমেন্টারি মানে এভিডেন্স সেটা না হলেও সাধারণ চোখে তা সত্ত্বেও হাইকোর্ট মঞ্জুর দিয়েছেন। সুতরাং আমলনামার গায়ে হাত দেয়া যায় না। আমার এখানে প্রশ্ন হচ্ছে ঐ আমলনামা দেখিয়ে যদি একটা পুরোণো স্ট্যাম্পের পেছনে যে নামে পার্টিকে লুকানো জমি হস্তান্তর করার ব্যবস্থা ছিল যদি আজ থরো ইনভেস্টিগেট করা যায় তা হলে দেখা যাবে সেই সময়কার স্ট্যাম্প কিন্তু তারিখগুলি যুক্ত হয়েছে অনেক পরে। সুতরাং সেটা যে ফলস ডিড সেটা প্রমাণ করবার নানারকম কায়দা আছে।

[4-05—4-15 p.m.]

সুতরাং সেই যে ফল্‌স ডিড্ সেগুলি প্রমাণ করবার নানা কায়দা আছে। সেই পদ্ধতিগুলি অনুসরণ করে আপনারা সেগুলি ধরবেন কি? জমিগুলি এমন নামে করে রেখেছে যাতে ঘুরে ফিরে এসে সেই মালিক বা তার রিলেশনের হাতে এসে পড়ে। দেখা হয়ত যাবে একজন মালিক সে ছিল হয়ত তার ভাগচাষী বা ধানমাপিয়ে, গ্রামাঞ্চলে আমরা যাকে কয়াল বলি। এই সমস্ত লোকের নামে জমি রাখা হয়েছে, পুরাণো মালিকই চেক দাখিল করছে। অর্থাৎ পুরাণো যে মালিক ছিল জমির এখনও জমি তারই আছে এবং সেই চেক দাখিল করছে। গ্রামাঞ্চলে পুরাণো মালিক, জোতদারদের এমন দাপট যে এমনভাবে ভাগচাষীর সেই বাস্তুভিটা, কাগজে টিপ সই করিয়ে লিখিয়ে নিয়েছে এবং বলছে, খবরদার এই জমির ব্যাপারে যদি কোন বেয়াড়াপনা কর, তা হলে আমি তোমার সর্বস্ব নিয়ে যেতে পারি। নানা কায়দায় এই সব তারা করে রেখেছে। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো আপনারা আইনের সময় বাড়ান কিন্তু একটা সর্বদলীয় গণ-কমিটি করুন, কেরালায় যেমন করেছে। সেই ধরণের গণ-কমিটি আপনারা করবেন কি যে গণ-কমিটির উইথ স্ট্যাটুটারী পাওয়ার আইনকে কার্যকরী করবার জন্য ক্ষমতাবান থাকবে? সে সম্বন্ধে যদি আপনারা কমিটি করেন, নিশ্চয়ই তা হলে তিন বছরের মধ্যে লুক্কায়িত জমি উদ্ধার করে গরিব ভূমিহীনদের মধ্যে প্রকৃতপক্ষে বিলি করা সম্ভব হবে। যদি এই ব্যবস্থা না নেন তা হলে আমি অন্ততঃ বিশ্বাস করতে পাচ্ছি না যে ১৫ বছরে যে কাজ হয় নি, সেই পদ্ধতি যদি বজায় থাকে তা হলে আগামী তিন বছরের মধ্যে, সেই কাজ সম্পন্ন করতে পারবেন। তখন আবার হয়ত সময় বাড়াবার জন্য আসতে হবে। মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে একটা কথা আছে এখানে আমাদের এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্টে পুরাণো যে ধারা এবং উপধারাগুলি আছে এবং এখানে যে পদ্ধতিতে সেটলমেন্ট অপারেশন চলছে, সেই বিষয় বস্তু কার্যকরী করবার পদ্ধতির ভিতর যদি কোন পরিবর্তন না আনতে পারেন, পরিবর্তন করার বিশেষ চিন্তা না দেন, তাহলে এই আইন কাজে ব্যবহার করতে সক্ষম হবেন না।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন, আমি সেই বিলকে সমর্থন করে দু একটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। ডাঃ বিধানচন্দ্র রায় সমাজতান্ত্রিক ধাঁচে দৃঢ় পদক্ষেপ, বৈপ্লবিক পদক্ষেপ হিসাবে এই জমিদারী প্রথা বিলোপ বিল অনেক দিন আগে এনেছিলেন। কিন্তু আজকে দীর্ঘ দিন চলে যাওয়া সত্ত্বেও এই বিধানসভায় দাঁড়িয়ে লক্ষ্য করছি যে উদ্দেশ্যে বিধানচন্দ্র রায় এই বিল এনেছিলেন, সেই উদ্দেশ্য পুরাপুরিভাবে চরিতার্থ হয় নি। আমরা দেখছি এই বিষয়ে বিভিন্ন অফিস বসানো হয়েছে, দিনের পর দিন, বছরের পর বছর এই অফিসগুলি চলছে, কিন্তু কি হচ্ছে? অফিসে অফিসে দুর্নীতির ঘাঁটি হচ্ছে, সেখানে দুর্নীতির বাসা বেঁধেছে। সেখানে সেই সব অফিসাররা, আমলারা এবং কেরাণীরা দিনের পর দিন গল্প গুজব করে কাটাচ্ছে, কাজ এতটুকুও করে না। এ বিষয়ে আমি মন্ত্রিমহাশয়কে দৃষ্টি দিতে বলছি। আজকে সময় বাড়াচ্ছেন। কিন্তু সময় বাড়ানোটাই কি সমাধান? বরঞ্চ এই যে অফিসগুলি আছে সেই অফিসে ঠিকমত কাজ হচ্ছে কিনা, কর্মচারীরা ঠিকমত কাজ করছেন কি না-সেটাই এক্ষেত্রে বড় প্রশ্ন। যদি অফিসগুলিকে ঠিকমত কার্যকরী করতে পারি, তা হলে আমার মনে হয় দ্রুত এই সমস্যার সমাধান করতে পারবো। কিন্তু এই অফিসগুলিকে যদি কার্যকরী করে তোলা না যায়, সেখানকার কর্মচারীদের ভেতর থেকে দুর্নীতি দূর করা না যায়, তা হলে কখনোই এই আইনের সময় বাড়িয়ে এই সমস্যার সমাধান করা যাবে না। এর পরও আবার সময় বাড়াতে হবে, আবারও সময় বাড়াতে হবে। শেষ পর্যন্ত দেখা যাবে সমস্যা যেখানে ছিল, সেখানেই রয়ে গিয়েছে। এখানে আমার একটা বিশেষ প্রস্তাব আছে-আমরা যখন উদ্ধারকৃত জমি বিলি করবার জন্য কমিটি করে দিয়েছি, আজকে প্রত্যেকটি সেটেলমেন্ট অফিসের সঙ্গে জমি খুঁজে বের করবার জন্য আর একটি কমিটি করে দেওয়া হোক-যাতে অফিসাররা, কেরাণীবাবুরা সেই সমস্ত খুঁজে বের করা জমিসংক্রান্ত ব্যাপারে তাদের খুসীমত কোন সিদ্ধান্ত না নিতে পারে। আর একটি জিনিস আমরা দেখছি-এই দীর্ঘ ১৫ বছর ধরে হাজার হাজার মামলা পেন্ডিং হয়ে আছে, তার বিচার আজও হচ্ছে না। দীর্ঘকাল ধরে এই মামলাগুলির বিচার না হবার দরুন আজকে এই সমস্যাকে আরো জটিলতর করে তুলছে। এক্ষেত্রে আমার প্রস্তাব হচ্ছে মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী ভেবে দেখবেন, এই ব্যাপারে কোন ট্রাইবুনাল বসান যায় কিনা-তাঁরা দ্রুত মামলাগুলি বিচার করে দেবেন। তাহলে আমার মনে হয় এই সমস্যার সমাধান অধিক সহজতর হবে এবং আরো দ্রুতগতিতে আমরা সমাজতন্ত্রের দিকে এগিয়ে যেতে পারবো।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আর একটা বিষয় আপনার কাছে তুলে ধরতে চাই। ১৯৫৩ সালে স্বর্গতঃ ডাঃ বিধানচন্দ্র রায় জমিদারী প্রথা বিলোপ করবার জন্য যে আইন প্রণয়ন করেছিলেন, আজ ১৯৭৩ সালে সেই আইনকে অ্যামেন্ডমেন্ট করে কেন প্রস্তাব আসবে না যে আমরা বিনা ক্ষতিপূরণে সেই সমস্ত জমি দখল করবো? ১৯৭৩ সালে স্বাভাবিক ভাবেই বর্তমান মন্ত্রিমন্ডলীর কাছ থেকে আমরা আশা করবো যে শীঘ্রই তাঁরা একটা অ্যামেন্ডমেন্ট আনবেন যাতে বলা হবে আমরা বিনা ক্ষতিপূরণে এই সমস্ত জমি নিয়ে নেব। আমরা দেখছি লুক্কায়িত জমি উদ্ধার করবার জন্য আইনের পর আইন করে চলেছি, আর আমাদের জোতদার জমিদারেরা একের পর এক ফন্দি এটে আমাদের তৈরি সেই সমস্ত আইনকে বানচাল করে দিয়েছে, ধূলিসাৎ করে দিয়েছে। সেই সব ধুরন্ধররা এম এল এ, মন্ত্রী সকলের চোখে ধূলি নিক্ষেপ করে তাদের কার্যসিদ্ধ করে যাচ্ছে। কাজেই সেই ধুরন্ধর জমিদার, জোতদার যারা আছে তাদের আদৌ কোন ক্ষতিপূরণ দেবার কথা ওঠে কিনা—তা ভেবে দেখবার জন্য মন্ত্রিমন্ডলীকে বলছি। যদি আমরা এইরূপ দৃঢ় পদক্ষেপ নিয়ে এগিয়ে যেতে পারি, তাহলে নিশ্চয়ই আমরা আইনকে সুস্থ ও সুষ্ঠুভাবে কার্যকর করতে পারবো। যে মহৎ উদ্দেশ্য নিয়ে মাননীয় ডাঃ বিধানচন্দ্র রায় এই আইন পাস করিয়েছিলেন, তা আমরা অধিকতর স্বার্থকতার সঙ্গে রূপায়িত করতে পারবো। এই কথাগুলি একটু ভেবে দেখবার জন্য আমাদের ভূমি রাজস্ব মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীবিমল পাইক:** মাননীয় স্পীকার স্যার, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রিমহাশয় এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট-এর ৪৪(২এ)-এর যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে ১৫ বছরের মেয়াদকে বাড়িয়ে ১৮ বছর করতে চাওয়া হয়েছে। কারণ এই তিন বছর তার দরকার হয়েছে। তাঁর

উদ্দেশ্য অত্যন্ত সৎ এবং মহৎ। বহু জমিদার, জোতদার, বেনামাদার জমি বে-নামী করে রেখে দিয়েছে রেকর্ড করে রেখেছে—তা এখন খুঁজে পাওয়া যাচ্ছে না। আইনের উদ্দেশ্য মহৎ--দেখা গেল ১৯৫৩ সালের ৫ই মে ঘোষণা করা হয়েছে হাজার হাজার একর জমির মালিক বড় বড় জমিদার, জোতদার বা কেউ ২৫ একরের বেশি জমি নিজের দখলে রাখতে পারবে না, আর বাকি সম্পত্তি সব গরিবদের মধ্যে বিলি করা হবে। উদ্দেশ্য ছিল সৎ এবং মহৎ।

[4-15—4-25 p.m.]

কিন্তু উদ্দেশ্য সেদিন সৎ হলেও মনের মধ্যে আমার যা ধারনা ততটা সততা ছিল না। আপনি জানেন ৫ই মে ১৯৫৩ তারিখের পরে যে ল্যান্ড ট্রান্সফার করতে পাবেন জমিদার, জোতদাররা তার কি ডেফিনেসান দিলেন। ট্রান্সফার অফ প্রপার্টি অ্যাক্ট অনুসারে নয়, করলেন সেল, লিজ, এক্সচেঞ্জ, গিফট এবং মর্টগেজ--এই মাত্র পাঁচটি প্রথা। সেদিন বড় বড় জমিদার, জোতদাররা ক্ষেপে গেল। কারণ আমার বিশ্বাস তদানীন্তন সরকারের সঙ্গে জমিদার, জোতদারদের একটা বন্ধুত্বের সম্পর্ক ছিল। তারা ক্ষেপে গিয়ে বললেন আমাদের জমি লুকিয়ে রাখলে কি হবে। তাদের বললেন ভয় নেই, জমি কেউ নিতে পারবে না, আমি রক্ষা করে দেবো। ১৭ই জুলাই ১৯৫৭ তারিখে হিন্দু সাকসেসান অ্যাক্ট পাশ হয়। তার আগে বাংলাদেশে হিন্দুরা শাসিত হতো দুটো আইনে— মিতাক্ষরা এবং দায়ভাগ। মিতাক্ষরা আইনে পিতা-পুত্রের সমান অধিকার। তাই যে পিতার চারটি পুত্র আছে, তার প্রত্যেকে একটি করে ইউনিট হবে। তাহলে একই ফ্যামিলি সম্পত্তি রাখতে পারবে ২৫ ৫ অর্থাৎ ১২৫ একর। এইভাবে মিতাক্ষরা ফ্যামিলিদের রক্ষার চেষ্টা করলেন। আর একদিকে বললেন আমি দায়ভাগ ফ্যামিলিকে রক্ষা করবো এবং সেই দায়ভাগ ফ্যামিলিকে রক্ষা করলেন, এইভাবে যে তোমার ৫ পুত্র আছে, ৫ পুত্রের মধ্যে নিরূপণ করে দাও প্রত্যেকে ২৫ একর করে সম্পত্তি রাখুক একই ফ্যামিলির মধ্যে তাহলে ১২৫ একর থাকবে। আমি ভূমি রাজস্বমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই ট্রান্সফারের যে ডেফিনেসান দিলেন তার মধ্যে কেন ঢোকালেন না পারটিসান ডিউ অফ সেটেলমেন্ট। যদি তা থাকতো তাহলে আমার বিশ্বাস সম্পত্তি সেদিন কেউ লুকিয়ে রাখতে পারতো না। আরও আশ্চর্য হবেন শুধু এই করে তিনি বেনামদার দিয়ে রাখলেন না, আরও একটা পথ দিয়ে গেলেন। বললেন, তোমরা সেটেলমেন্ট কর। সেটেলমেন্ট হল ১৯৫৭ সালে রেকর্ড ফাইন্যাল হয়ে পাবলিস হল। আপনি আইনের লোক আইন জানেন ভালোভাবে যে রেকর্ড যখন ফাইন্যালি পাবলিশড হল তার প্রিজামটিভ ভ্যালু কি এই দাঁড়ায় না যে তার টাইটেল এবং পজেসান আছে। তাই জোতদারদের বে-নামদারকে বললেন যে রেকর্ড তোমরা করে রেখেছ পিতাপুত্রের নামে সেটা ফাইন্যালি পাবলিসড করে দিলেও প্রিজামটিভ ভ্যালু দাঁড়াল প্রত্যেক সন্তানের সেখানে স্বত্ব এবং দখল আছে। আশ্চর্য হয়ে যাবেন মাননীয় স্পীকার মহাশয়, শুধু তাই নয়, সেই জোতদারদের বে-নামদারদের রক্ষা করবার জন্য সেদিন সরকার থেকে তাদের দাখিলা দিতে বলা হল তারা টেন্যান্ট। এটা ছোট্ট কথা, মাননীয় স্পীকার মহাশয় জানেন ওয়ান্স এ টেনান্ট অলওয়েস এ টেনান্ট। তারা সেদিন টেনান্ট হল। তা হলে ভেবে দেখুন জমিদারদের উচ্ছেদের জন্য যে আইন হল বে-নামদারদের দিয়ে সেই জমি তারা রেকর্ড করে রাখল এবং টেনান্ট বলে ঘোষণা করে দিলেন। সেই জোতদারকে এইবার তদানীন্তন সরকার বললেন, দেখ ভবিষ্যতে তোমরা ধরা পড়ে যেতে পারো। দেখ এই জমিগুলো ট্রান্সফার করে দাও। দেখুন এইবার কি করুণ দৃশ্য। তাঁরা ঘোষণা করলেন জমি ট্রান্সফার করুন। কারণ প্রিজামটিভ ফোর্স, টাইটেল, পজেসান আছে। সে জমি বিক্রি করবার জন্য ঘোষণা করলো এবং হাজার টাকা যে জমির দাম বা বিঘা তার দাম ৯০০ টাকা ঘোষণা করলো সেই শুনে এইবার ছুটে এল বাড়ির পাশের যারা শ্রমিক, যারা দুস্থ, যারা কোনরকমে দিনান্তে এক মুষ্টি অন্ন না পেয়েও দুটো রোজগাড় রেখেছিল। খেতে পায় নি, হয়তো ফ্যান খেয়ে টাকা জোগাড় করে রেখেছিল। সেই টাকা নিয়ে সেই জমি কিনল। এইভাবে ১৯৫৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত চললো। এইবার দেখুন সেই দীন-দুঃখী-নিঃস্ব-রিক্ত যারা সহায়, সম্বল দিয়ে সেই জমি কিনলো, করলো একটা কুড়েঘর, লাগালো দুটো আম গাছ, দুটো নারকেল গাছ, ছোট্ট একটা পুকুর কাটল, সেখানে লাউপাতাগুলো তাদের ঘরের উপর দিয়ে

গিয়েছে, কি আনন্দ তারা পাচ্ছে। যারা কিছু তারাও ঘর পাতলো। এইভাবে ১৯৫৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত চললো। এলেন আমার দাদার পূর্বাধিকারী হরেকৃষ্ণ কোঙার। তিনি এসে ঘোষণা করলেন, দেখ জোতদার, জমিদাররা জমি লুকিয়ে রেখেছে, তোমরা সুয়ো মটু প্রসিডিংস করো। যা এতদিন সুপ্ত ছিল, তোমরা চালু করো। সেটেলমেন্ট অফিসার গেল এবং গিয়ে সেখানে সুয়ো মটো প্রসিডিংস আরম্ভ করে দিল। ভেবে দেখুন মাননীয় স্পীকার, জমি তো সেই জোতদারদের বে-নাম হাতে নেই, জমি চলে এসেছে দীন, নিঃস্ব, রিক্তের হাতে। তারা সেখানে কালাতিপাত করছে স্ত্রী, পুত্র, ছেলেদের নিয়ে, সেখানে সে তার ছেলেমেয়েদের নিয়ে বসবাস করছে। কিন্তু ৪৪(২)এ করে যার নামে রেকর্ড ছিল তাকে সুয়ো মটো প্রসিডিংস করে একটা নোটিস জারি করলো, যারা জমি কিনেছে তারা সেটা জানতে পারল না। হঠাৎ একদিন হয়ত দেখলাম, সে প্রভাতে তার স্ত্রী, পুত্র, কন্যাদের নিয়ে বসে আছে, সেখানে পেয়াদা গিয়ে সেকসান ৫৭ অব দি এস্টেট অ্যাকুই-জিসান অ্যাক্ট অনুসারে বলল এই ঘর থেকে বেরিয়ে যেতে হবে, জমি নিয়ে নেওয়া হয়েছে, এই জমিতে আর থাকতে পারবে না। এই ল্যান্ড ভেস্টেড ল্যান্ড। ভেবে দেখুন সেটা জোতদারদের জমি বে-নামে এই এস্টেট অ্যাকুইজিসন অ্যাক্টে ৪৪(২)(এ)-তে সুয়ো মটো প্রসিডিংস করে একটা আদেশ জারি করলো। কমপেনসেসনের কথা তো দূরের কথা ঐ দীন, নিঃস্ব বিত্তহীন লোকটি তার স্ত্রী, পুত্র, ছেলেমেয়েদের আত্মীয়স্বজনদের নিয়ে বেরিয়ে এল রাস্তায়, ফুটপাতে, মোকর্দমা করবার তার ক্ষমতা নেই। ঠিক রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয়, "বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে"। তাদের সম্পত্তি যদিও কিছু ছিল এতদিনে সব তারা নিঃশেষে দিয়ে দিয়েছে। এই সরকার করল কি যাকে ঠকিয়েছে, গরিবের কাছ থেকে যারা জমি নিয়েছে তাদেরই আবার কমপেনসেসন দেবার ব্যবস্থা করছেন, সেটা একবার ভেবে দেখুন। তাই আজকে আমাদের বক্তব্য হচ্ছে এই, মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীকে বলব যে কেন সেদিন আপনি রেকর্ড ফাইন্যালি পাবলিসড বলে ঘোষণা করলেন? দুটো কথা তো এক হতে পারে না। আপনি যদি বলেন পূর্বেকার কথাটাই চূড়ান্ত তাহলে সঙ্গে সঙ্গে আমি এই কথা বলে দিতে পারি যে এখন যা বলছেন এই দুটোর মধ্যে একটা কন্ট্রাডিকটরি হচ্ছে না কি? অতএব আপনি একদিন বলছেন রেকর্ড ফাইন্যালি পাবলিসড ১৯৫৭ আবার আজকে বলছেন ৪৪(২)(এ) সুয়ো মটো প্রসিডিংস চলবে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দুটি প্রস্তাব মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রীর কাছে পেশ করতে চাই। যদি তিনি ৪৪(২)(এ) আনেন, তাহলে সুয়ো মটো প্রসিডিংস এ ঐ যে কৃষক, শ্রমিক, দরিদ্র, যারা তাদের সমস্ত কিছু বিসর্জন দিয়েছে তাদেরকে আবার নোটিস দিয়ে ফিরিয়ে আনতে হবে তাদেরকে সারসিকোয়েন্ট ট্রান্সফার নোটিস দিতে হবে এবং তাদের হিয়ারিং নিতে হবে এটা এক নং প্রস্তাব। ২ নং প্রস্তাব হল ইফ দোজ মেন আর বোনাফাইড পারচেজার ফর কনসিডারেসন যারা এতদিন টাকা-কড়ি দিয়ে সহায় সম্বল সম্পূর্ণ হারিয়ে সেই জায়গা কিনল, সেই জায়গা তাদের দেবার ব্যবস্থা করুন। তারপরে যদি ভূমি রাজস্বমন্ত্রী মনে করেন যে ঐ জায়গাটা ওঁদের অত্যন্ত দরকার, তাহলে ঐ কমপেনসেসনের টাকা জোতদারদের পরিবর্তে ওকে দেবেন। ৩ নং হচ্ছে আমি ভূমি রাজস্বমন্ত্রীর কাছে বিনয়ের সঙ্গে বলি এই হাউসে দাঁড়িয়ে আপনি বলুন রেকর্ড নট ইয়েট পাবলিসড, রেকর্ড ফাইন্যালি পাবলিসড হয় নি। যতদিন পর্যন্ত রেকর্ড ৪৪(২)(এ) সুয়ো মটো প্রসিডিংস না হচ্ছে ততদিন পর্যন্ত রেকর্ড পাবলিসড হবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী যে পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ সংশোধনী বিধেয়ক '৭২ যে বিলটি নিয়ে এসেছেন তার জন্য আমি প্রথমেই তাঁকে ধন্যবাদ ও অভিনন্দন জানাচ্ছি। ১৫ বছরের কাজ যেটা আমাদের অসমাপ্ত হয়ে আছে, সেই অসমাপ্ত কাজকে সমাপ্ত করার জন্য তিনি তিন বছর সময় চেয়েছেন। আমাদের পশ্চিমবাংলার এই সরকার গণতান্ত্রিক সরকার, এই সরকার সমাজবাদের পথে এগিয়ে যাচ্ছে, গরিবী হঠানোর দিকে এগিয়ে যাচ্ছে, দৃষ্টি রাখছে সেজন্য সত্যিই এই সরকার অভিনন্দনের যোগ্য এবং মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী যে বিলটি নিয়ে এসেছেন তার জন্য তিনিও ধন্যবাদের পাত্র হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি

দীর্ঘদিন ধরে জোতদাররা গ্রামের সাধারণ মানুষকে কিভাবে জ্বালাতন করেছে বা এখন পর্যন্ত কিছু কিছু করছে। আজকে তার দিকে দৃষ্টি রেখে এই সরকার যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তার জন্য সত্যিই প্রশংসনীয় কাজ করছেন। এই সরকার চেষ্টা করে কয়েক মাসের মধ্যে ৩৭ হাজার একর জমি বের করেছেন এবং আরো বের করবার যে প্রচেষ্টা চালিয়েছেন সেই প্রচেষ্টাকে নিশ্চয় সফল করে তুলতে হবে। আমি জানি এটা ১৫ বছরে সম্ভব হয় নি। ১৫ বছরের মধ্যে সমাজবাদের কথা কোনদিন ছিল না, সেখানে সমাজবাদের প্রস্তাবও কোনদিন ছিল না, বলাও হয় নি। আজকে যে সরকার এসেছে, সেই সরকার প্রগতিশীল গণতান্ত্রিক সরকার। কাজেই এই তিন বছর সময়ের মধ্যে তাদের চেষ্টার মাধ্যমে, দায়িত্বের দ্বারা সেই কথা প্রকাশ করে তুলতে পারবে এবং তা সকলের সামনে হাজির করতে পারবে।

[4-25—4-35 p.m.]

তাছাড়া রেকর্ড পরিবর্তন করার যে রকম প্রচেষ্টা চলছে সেই চেষ্টাকে বাধা দেওয়া এবং জোতদাররা বে-আইনীভাবে তাদের লুকানো জমি আরো লুকিয়ে যেভাবে সাধারণ কৃষক, শ্রমিককে ঠকাবার চেষ্টা করছে তা রোধের জন্য আজকে যে বিল এসেছে তা অভিনন্দনযোগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি ৪৪(২)(ক) উপধারার যে সুযোগ নিচ্ছে, যেটা কার্যকরী করা যাচ্ছে না এবং এর প্রভাবে যে ১০৭ ধারা পুলিসী অত্যাচার জোতদাররা করছে সেটার দিকে দৃষ্টি দেওয়া একান্ত প্রয়োজন। এখনও দেখা যায় কিছু কিছু গ্রামে এই জোতদাররা পুলিসের সাহায্য নিচ্ছে। আর এইভাবেই তারা তাদের জমি লুকিয়ে রাখার চেষ্টা করছে। এই জমি যদি জোতদারদের কাছ থেকে টেনে বার করতে হয় তাহলে গ্রাম্য কমিটি করা দরকার। তা যদি করা যায় তাহলে আমার মনে হয়, যে সমস্ত জমি লুকানো আছে সেগুলি বেরিয়ে আসবে। তা ছাড়া আর একটা জিনিস যেটা দেখতে পাওয়া যায় সেটা হচ্ছে যে একটা লোকের জমি বিভিন্ন জেলায় বিভিন্ন নামে ছড়িয়ে আছে। সেগুলিকে ঠিক মত দাগ দিতে পারা যায় নি বা যে সমস্ত কর্মচারিরা আছেন তাঁরা ঠিক মত সেগুলি আমাদের সামনে তুলে ধরতে পারেন নি। এক সঙ্গে যদি জরিপের কাজ আরম্ভ করা যেত তাহলে আমার মনে হয় এই সমস্ত সুবিধাবাদী লোকেদের জমি টেনে বার করা যেত। তারপর আমরা জানি, একই লোকের জমি বিভিন্ন রাজ্যে রয়েছে, সেগুলিকেও টেনে বের করা দরকার। এই প্রচেষ্টা আমরা ১৫ বছরে করতে পারি নি। ভূমি রাজস্বমন্ত্রী অবশ্য এর জন্য সময় চেয়েছেন, তাঁকে সে সময় দেওয়া দরকার। তবে ভূমি সংক্রান্ত যে আইন আছে সেটাকে পরিবর্তন করা দরকার। এই প্রসঙ্গে স্যার, আমি একটা কথা বলি, কিছু লোক আছে যাদের দেখে মনে হয় এই ভূমি সংক্রান্ত কেস চলে বলেই যেন তারা প্রাণে বেঁচে আছেন। কাজেই সাধারণ মানুষ কৃষক, মেহনতী মানুষের স্বার্থে যাতে আমরা ভূমিকে কাজে লাগাতে পারি তার জন্যই এই ভূমি সংক্রান্ত আইনের কিছুটা পরিবর্তন দরকার আছে বলেই আমি মনে করি। এ ছাড়া স্যার, আমরা দেখেছি, মামলা মোকদ্দমায় সরকারের প্রচুর টাকা অপব্যয় হয়। এই অপব্যয়টা যদি আমরা উন্নয়ন মূলক কাজে লাগাতে পারি তাহলে আমাদের একটা স্থায়ী জিনিস হতে পারে। এই রকমভাবে মামলা, মোকদ্দমা করে যেভাবে সরকারী টাকার অপব্যয় হয় সেটা বন্ধ করার জন্য যে আইন করা হচ্ছে, এই আইনগুলি আরো পুরোপুরি কার্যকরী করার জন্য ব্যবস্থা করবেন। আমি আশা করি আজকে মানুষ এই ব্যাপারে সজাগ হয়েছে। যা গত ১৫ বছরে হয় নি, এতদিন ধরে যে দুঃশাসনের রাজত্ব চলছিল এবং তারপর যুক্তফ্রন্ট সরকার এসেছিল এবং নিজেদের কায়েমী স্বার্থকে বজায় রাখার জন্য যেভাবে চেষ্টা করেছে, আজকে অন্ততঃ আশা করবো আমাদের সরকার সজাগ আছেন এবং বর্তমান যে পলিসি সেই পলিসি অনুযায়ী সেটা কার্যকরী করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীমহঃ দেদার বক্স:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি সদ্ব্যবহার ও ভূমি রাজস্বমন্ত্রী আজকে বিধানসভার সম্মুখে পশ্চিমবঙ্গ জমিগ্রহণ বিধেয়ক ১৯৭২ উপস্থিত করেছেন এবং এটা অত্যন্ত সময়োপযোগী এবং এর উদ্দেশ্য সেটাও অত্যন্ত মহৎ। আর যারা লক্ষ লক্ষ গরিব, ভূমিহীন কৃষক, শ্রমিকরা যাদের বড় বড় জোতদার, জমিদার ঠকিয়ে যাদের রক্ত শোষণ করে পুষ্ট হয়েছে আজকে তার বিহিত ব্যবস্থা করার জন্য এই যে উদ্দেশ্য সেজন্য মাননীয় রাজস্বমন্ত্রীকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি বলতে চাই, আমাদের বিরোধী

পক্ষের আর এস পি-র সদস্যগণ এই জিনিসটাকে তাঁরা সহজভাবে বুঝতে চান না। যেহেতু তাঁরা বিরোধী দলের আসনে বসেছেন সেজন্য তাঁরা জিনিসটাকে ঠিক দেখেও যেন বেঁকা দেখছেন। মাননীয় শিষ মহম্মদ সাহেব বলেছেন যে এই বিলটা তুলে নেওয়া দরকার, প্রত্যাহার করা দরকার। মাননীয় সদস্য তিমির ভাদুড়ী মহাশয় বলেছেন যে এর লিমিটেশন দরকার। যাই হোক, এই যে বিল, ১৯৫৩ সালে যখন এই জমি অধিগ্রহণ পাশ হয় সেই সুযোগ নিয়ে যারা জোতদার, জমিদার, তারা আমলাদের ঘুষ দিয়ে, মুরগী খাইয়ে নানা রকম অসৎ উপায়ে জমি রেকর্ড করিয়ে নিয়েছে, বহু প্রজা উচ্ছেদ হয়েছে। এবং তার ফলে হয়েছে কি? সেই পরিবারবর্গুলি সেই সময়ে যে ফাইন্যাল পাবলিকেশন-এ ১৫ বছর সময় ছিল, সেই ১৫ বছর সময়ে দেখা গেল যে আমাদের প্রগতিশীল সরকার যখন জোতদার, জমিদার, যাঁরা জমি চুরি করে রেখেছে সেই সমস্ত বে-নামী জমি উদ্ধার করে এই ভূমিহীন কৃষক—এদের মধ্যে বণ্টনের যে অভিযান সরকার নিয়েছেন, এই অভিযানে যেসমস্ত ক্ষতিপূরণ মধ্যস্বত্বাধিকারীদের দিচ্ছেন তাদের ক্ষতিপূরণের ব্যাপারে একটা সঠিক তালিকা নির্ধারণ করার জন্য এই যে সময় সীমা সেটা ১৯৫৩ সালে ৪৪(২)(ক) উপধারামতে ১৫ বছরের জায়গায় তিন বছর করে সত্যিকারের যেসব কৃষক এবং ভূমিহীন, যাঁরা উচ্ছেদ হতে চলেছেন তাঁদের সুযোগ সুবিধা দেবার জন্য যে ব্যবস্থা করেছেন, সেজন্য সমর্থন জানিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আবার ভূমি রাজস্বমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীতপন চ্যাটার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রিমহাশয় যে ওয়েস্ট বেঙ্গল এস্টেট এ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। ১৯৫৩ সালে পরলোকগত রাজস্ব মন্ত্রী শ্রীবিমল সিংহ মহাশয় এই ধরনের একটি বিল এনেছিলেন। এই আইনের ফলে তিন বছর মেয়াদ বৃদ্ধি হল এবং জমি চোরদের-এর ফলে ধরা সম্ভব হবে। গ্রামাঞ্চলে জোতদাররা লক্ষ লক্ষ বিঘা জমি লুকিয়ে রেখেছে তাদের এবারে ধরা সম্ভব হবে। কিন্তু আর এস পি সদস্যরা কায়েমী স্বার্থকে সমর্থন করেন বলে এখানে একটি কথাও বলেন নি। গ্রামে ভেড়ী করে জোতদাররা যেভাবে জমি লুকিয়ে রেখেছে, নোনা জল ঢুকিয়ে যেভাবে জমি দখল করে রেখেছে সেই ভেড়ীর মালিকদের বিরুদ্ধে তাঁরা একবারও মুখ খোলেন নি। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলবো যে ঐ ভেড়ীগুলিকে অবিলম্বে এই আইনের আওতায় আনা হোক।

[4-35—4-45 p.m.]

এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন। এ ছাড়া জে এল আর ও অফিসগুলিতে অত্যন্ত দুর্নীতি চলছে। আমি খড়দার একটা জে এল আর ও অফিস সম্পর্কে বলছি সেখানে ৪/৫ মাস আগে একটা নোটিস দেওয়া হয়েছিলো এবং নোটিস দিয়ে বলা হয়েছিলো যে নিমতা এবং ফজিলপুর অঞ্চলে জমি বিতরণ করা হবে সরকারের খাসজমি। আমি জে এল আর ও অফিসে গিয়েছিলাম এবং সেখানে গিয়ে দেখলাম যে ১৯৫৫/৫৬ সালে এয়ার ইন্ডিয়া করপোরেশনের কর্মচারীরা পাকা বাড়ি করে বসবাস করছে। অথচ সরকারের এই প্রহশনের কি প্রয়োজন ছিলো? অ্যাক্ট টু করতে গেলে সরকারের একটা জমিতে ১২/১৩ বছর লেগে যাচ্ছে, বহু সরকারী কাজে অন্তরায় সৃষ্টি হচ্ছে। আমার এলাকা যদিও গ্রামাঞ্চল নয় সেটা শহরাঞ্চল, সেই অঞ্চলে বাজার, হাসপাতাল করায় অন্তরায় সৃষ্টি হচ্ছে। এই সরকারের জমি অধিগ্রহণের নীতির ফলে আজকে উন্নয়নমূলক কাজে বাধা সৃষ্টি হচ্ছে। এই সঙ্গে সঙ্গে আমি মাননীয় মুখ্য মন্ত্রীকে একথা বলবো তিনি যেমন শিক্ষা সংস্কারের জন্য একটা সম্মেলন আহ্বান জানিয়েছিলেন সেই রকম ভাবে ভূমি সংস্কারের জন্য এই রকম ধরনের একটা সম্মেলন আহ্বান করুন। এ ছাড়া হাই কোর্টে ২২৬-এ বহু জমি পড়ে আছে এবং সেজন্য এই মামলাগুলির নিষ্পত্তি হচ্ছে না, দীর্ঘদিন ধরে এই মামলাগুলি শুনানি চলছে। অথচ জমির অভাবে কাজের অন্তরায় সৃষ্টি হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করবো যে একটা ল্যান্ড ডিসপিউট ট্রাইবুন্যাল গঠন করে জমি সম্পর্কে যে সমস্ত বিরোধ আছে সেগুলি অবিলম্বে ট্রাইবুন্যালের মাধ্যমে যাতে সমাধান করা যায় তার ব্যবস্থা

রুন। এই সঙ্গে সরকারকে ধন্যবাদ জানাবো, বিগত যুক্তফ্রন্টের সময়ে হরেকৃষ্ণবাবু বড় বড় বক্তৃতা দিয়েছেন - নিজের জমি তেজ্যপুত্র বলে বাপের নাম দিয়ে রেখে দিয়েছেন এবং নিজে প্রগতিশীল সেজেছেন। কিন্তু আমাদের সরকার প্রতি মাসে তিন হাজার একর গড়ে জমি বিতরণ করছেন। আমরা জানি যুক্তফ্রন্টের সময়ে হরেকৃষ্ণবাবুর প্রগতি নীতিতে যারা সমর্থক ছিলেন ঐ আর এস পি আজকে কায়েমী স্বার্থের বিরুদ্ধে সোচ্চার হচ্ছেন না, কেন তাঁরা ভেড়ীর মালিকের বিরুদ্ধে আক্রমণের কথা বলছেন না, কেন তাঁরা এই সরকারকে চাপ দিচ্ছেন না যে এই ভেড়ীগুলিকে অবিলম্বে এই আইনের অন্তর্ভুক্ত করা হোক, সেটা আমরা বুঝতে পারছি না। কেন তাঁরা এই বিলকে প্রত্যাহার করার জন্য মন্ত্রিসভার কাছে, বিধানসভার সদস্যদের কাছে আহ্বান জানাচ্ছেন? তাহলে একথা কি ঠিক যে আর এস পি দল ঐ কায়েমী স্বার্থের পৃষ্ঠপোষক। একথা আজকে আমি বিধানসভার সদস্যদের কাছে তুলে ধরে মাননীয় মন্ত্রিমহাশয়কে আবার ধন্যবাদ জানাবো এবং এই যে আইন তিনি এনেছেন তার জন্য তাঁকে সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের ভূমি এবং ভূমি সদ্ব্যবহার মন্ত্রী ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশান (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন তাঁকে আমি সমর্থন করছি। সমর্থন করার সঙ্গে সঙ্গে কয়েকটি সন্দেহ দেখা দিয়েছে, সেই সন্দেহের কথা না বলে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জমিচোরদের খুঁজে বের করে এবং সেই জমিচোরদের বিরুদ্ধে কার্যকরী পন্থা গ্রহণ করার জন্য মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী তিনি আমলাদের জন্য আরো তিন বছর সময় চেয়েছেন। তাঁর বক্তব্যের সমর্থনে কথা বলতে গিয়ে একথা বলেছেন যে আমাদের এই সরকারে ইতিমধ্যে ২৪ লক্ষ ৭২ হাজার একর জমি বর্তেছে এবং আরো জমি খুঁজে বের করার জন্য আমাদের সময় চাই এবং সেজন্য সময়সীমা আরো তিন বছর চেয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় পশ্চিমবঙ্গের এই আইনসভায় অনেক হতাশা এবং ক্ষোভের মধ্যে বিধানসভার সদস্যরা রয়েছেন। বছরের পর বছর আমলাদের হাতে ক্ষমতা দিয়ে আমরা দেখেছি যে তাঁরা কোন দিন ভূমিহীনদের সঙ্গে কিছু করেন নি। জমি খুঁজে বার করে ভূমিহীনদের জমি দেওয়া বা বর্গাদারদের জমি দেওয়া আজকে একটা নতুন কথা নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা বেশ কয়েক বছর আগেও পশ্চিমবঙ্গ বিধানসভায় উঠেছিল কিন্তু আসলে সেই আইন বলবৎ হয়েছিল কি - আসলে সেই আইন বলবৎ করতে গিয়ে আমরা দেখেছি পশ্চিমবঙ্গে সন্ত্রাস, পশ্চিমবঙ্গে নৈরাজ্য এবং হিংসার মধ্য দিয়ে সমস্ত পশ্চিমবঙ্গের জনজীবন বিপর্যস্ত। তারপর এই সরকার আসার পর বর্গাদারদের জমি দেওয়ার জন্য, ভূমিহীনদের জমি দেওয়ার জন্য এবং জমি খুঁজে বার করবার জন্য তিন বছর সময় চেয়েছেন আর জমি জরিপ করবার জন্য ১৫ বছর পেয়েছেন। এখন তিন বছরে জমিচোরদের খুঁজে বের করা হবে। মুর্শিদাবাদ বাঁকুড়ার মত জেলায় যেখানে বেশি চাষের জমি নেই সেখানে হচ্ছে, আর জোতদারের লীলাভূমি বর্ধমান এবং মেদিনীপুরে এখানে কাজ শুরু করতে পারলেন না। আজকে তিন বছর সময় নিয়ে বললেন যে তিনি সমস্ত জমি খুঁজে বার করবেন, সরকারের এই চিন্তাধারা থাকা ভাল এবং এর জন্য আমি ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। কিন্তু আমি জিজ্ঞাসা করি আপনি ভূমিহীনদের মধ্যে হয়ত এক হাজার বিঘা ভূমি বিলি করলেন, কিন্তু ঐ যে হাসিম শেখ বা রামা কৈবর্ত তাকে যে ২ বিঘা জমি দিলেন, সে জমি রাখতে পারছে কিনা সে সম্বন্ধে সরকারের পক্ষ থেকে কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। যখন জোতদার সেই পুরনো জোতদার ঐ হাসিম শেখ বা রামা কৈবর্তের বিরুদ্ধে চক্রান্ত করে তখন সে পারে না ঐ জোতদারের কাছ থেকে তার ভূমিকে রক্ষা করতে। ভূমিহীনকে ১০ কাঠা জমি দিয়ে কি এক বিঘা জমি দিয়ে আত্মতৃপ্তি লাভ করা যায় এবং খবরের কাগজে বের করা যায় যে সমাজে বিপ্লব হয়ে গেল কিন্তু তারা জমি রাখতে পারছে কিনা এই সম্পর্কে সরকার কোন পরিসংখ্যান ঠিক করেছেন কি যে, ঐ সব হাসিম শেখ বা রামা কৈবর্তের বিরুদ্ধে জোতদার যখন আদালতে যায় তখন সরকার তাদের পক্ষে উকিল প্রয়োগ করবেন? তাই আমি বলতে চাই যে এই জিনিস-গুলি দেখা দরকার। আজকে বহু কেস পড়ে রয়েছে। এবং বহু ভূমিহীন এই যন্ত্রণা ভোগ করছে। এই অবস্থার প্রতিকারের প্রয়োজন আছে। আমি এই সঙ্গে এই কথা বলব যে এই ভূমিহীনদের ১ বিঘা ২ বিঘা জমি না দিয়ে সমবায় প্রথা প্রবর্তন করা হোক এবং সমবায় প্রথায়

চাষ করা হোক তাহলে এটার ফল ভালই হবে। আমি এই সংগে ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রীকে জানাব যে যাতে ভূমিহীনদের জন্য একটা রক্ষাকবচ থাকে এবং তাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে সম্পূর্ণ নিরাপত্তা দেওয়া হবে, যথা নৈতিক এবং অর্থনৈতিক সাহায্য দেওয়া হবে। তার পর এই আইনের প্রয়োগ প্রথা ঐ সব আমলাদের উপর ছেড়ে দিলে হবে না, যারা ২০ বছর ধরে এই অবস্থা রেখে দিয়েছে, যারা এর সুষ্ঠু প্রয়োগ হতে দেয়নি, কৃষকদের অধিকার প্রতিষ্ঠিত হতে দেয়নি, বর্গাদারদের অধিকার প্রতিষ্ঠিত হতে দেয়নি, ভূমিহীনদের অধিকার প্রতিষ্ঠিত হতে দেয় নি তাদের উপর এটা ছেড়ে দিলে হবে না। তাই আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়কে বলছি যে আজকে এই জিনিসগুলি চিন্তা করে বিবেচনা করে করতে হবে। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আজকে পশ্চিমবাংলার ৩৮ হাজার গ্রামের প্রায় ১ কোটি বর্গাদার এই সরকারের দিকে গভীর বিশ্বাস নিয়ে, গভীর আশা নিয়ে তাকিয়ে আছেন। তাদের জীবনযাত্রার মান উন্নত হবে তাঁরা সেখানে ভূমি রাখতে পারবেন এবং সেই ভূমিতে ফসল ফলাতে পারবেন। মামলা চালাবার সময় সরকার নিশ্চয়ই তাদের দিকে থাকবেন এই আস্থা নিয়ে এই পশ্চিমবঙ্গের বর্গাদাররা এই সরকারের দিকে তাকিয়ে আছেন। তাই আমি এখানে এই তিন বছর সময় সংক্রান্ত প্রস্তাবকে সমর্থন করছি এবং ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। বন্দেমাতরম।

[4-45—4-55 p.m.]

**শ্রীসন্তোষকুমার মন্ডল:** মাননীয় স্পীকার মহাশয়, ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন আমি তাঁকে সমর্থন করছি এজন্য যে এই বিল যারা বর্গাদার, ভূমিহীন কৃষক তাদের অনেকখানি উপকার করবে। কিন্তু আমরা দেখছি যেমন কিছু কিছু উপকার হয়েছে তেমনি অনেক ক্ষেত্রে দেখছি তারা বঞ্চিত হয়েছে এবং তারা আদালতে হাজির হয়ে নিঃশেষ হয়ে গেছে। অর্থাৎ বড় জোতদারের সংগে তারা মামলায় এটে উঠতে পারে নি। যাদের এই অবস্থা তাদের সেখানে জমি দিয়ে আমরা কতটা উপকার করতে পারব তা জানি না। একটু আগে এবিষয়ে সুকুমারবাবু যেকথা বললেন তাতে তাঁকে আমি পূর্ণ সমর্থন করছি। ভূমিহীন কৃষকদের জমি দেওয়া হয়েছে ঠিক কথা, কিন্তু তারা সে জমি রাখতে পারেনি এবং সেই জমি আবার হস্তান্তর হয়ে গেছে। অর্থাৎ আসলে তাদের কোন উপকার করতে পারছি না। মন্ত্রিমহাশয় ক্ষতিপূরণের তালিকার কথা বলেছেন। সেখানে আমরা দেখছি জোতদাররা এতদিন ধরে জমি থেকে যে আয় গ্রহণ করেছে তার জন্য তাদের কিছু না দেওয়াই ভাল। এখন যদি তার একটা তালিকা করে দেওয়া যায় এবং একটা সময় দিলে যে এই সময়ের মধ্যে ক্ষতিপূরণ দিয়ে দেব এবং সেই জমিগুলি নিয়ে নেব এবং সরকারী আইনের মাধ্যমে বিলির ব্যবস্থা করা হবে তাহলে ভালই হবে। আর একটা বে-নামী জমি উদ্ধারের জন্য যে ৩ বছর সময় নেওয়া হয়েছে এর মধ্যে সরকারী কর্মচারীরা জনসাধারণের কাছ থেকে বেশি ভাবে উৎকোচ গ্রহণ করবে এবং তাতে কাজ হবে না। এর পরিবর্তন দরকার। তারপর স্কুল, দেবোত্তর নামে অনেক জমি রাখা হয়েছে। স্কুলের নামে যে জমি আছে তার থেকে যে আয় হয় তা স্কুলে যায় কি না জানিনা। আমি নিজে শিক্ষক হিসাবে দেখেছি তা যায় না, কারণ তাহলে ডেফিসিট গ্র্যান্ট কমে যাবে। সেজন্য জমি থেকে আয় যাতে স্কুলে যায় সেই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য শিক্ষা মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। এই বলে আমি শেষ করছি।

**শ্রীগুরুপদ খাঁন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব সামান্য একটা সংশোধনী নিয়ে এসেছি। মাননীয় সদস্যরা এর উপর অনেক আলোচনা করলেন ও সাজেসন রাখলেন। এই সব আমি মনোযোগ দিয়ে শুনেছি। আর এস পি বন্ধুরা কিভাবে কথা বলেন এবং কিভাবে তাঁরা অ্যামেন্ডমেন্ট রাখেন তা জানি না। আমি এক বছরের অধিকার চেয়েছি—অর্থাৎ ৩ বছর বাড়াতে চাই। ও'রা এর চেয়ে আরও ২ বছর সময় বাড়াতে চেয়েছেন। আবার আশ্চর্য যে তাঁরা এটাকে সমর্থনও করছেন না। আমার ধারণা ছিল এই অ্যামেন্ডমেন্ট দেখে যে তাঁরা এটাকে সমর্থন করবেন। এর পরে যখন ক্লজওয়াইজ আলোচনা হবে আপনি তখন দেখবেন যে কিভাবে ও'রা অ্যামেন্ডমেন্ট দিয়েছেন। যাই হোক বিরোধিতা করার জন্যই তাঁরা বিরোধিতা করতে পারেন, কোন আপত্তি নেই. কিন্তু স্যার, আপনাকে একটা সংবাদ আমি পড়ে শোনাব। কিছুদিন

আগে পাটনাতে আমাদের পূর্বাঞ্চলীয় ল্যান্ড রিফর্মস ইম্‌প্লিমেন্টেশনের জন্য একটা আলোচনা সভা বসেছিল, তারই একটা বিবরণ বা রিপোর্ট যুগান্তর পত্রিকাতে বেরিয়েছে দেখলাম। আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন বড় বড় করে দেওয়া আছে "ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের ভূমিকা প্রশংসনীয়"। এটা আমাদের কথা নয়, এখানে নিমন্ত্রিত হয়েছিলেন অনেক অকংগ্রেসীরাও। শ্রীজয়প্রকাশ নারায়ণ সভাপতি ছিলেন, আরো অনেকে ছিলেন। আমি ও'দের সামান্য কিছু কথা আপনার মাধ্যমে সদস্যদের শোনাব। কেন না যে প্রসঙ্গে আজকের এই বিলটা লুকান জমি উদ্ধার করার জন্য আমরা চেষ্টা করছি তারই সম্বন্ধে ওখানে আলোচনা করে প্রস্তাব পাশ করা হয়েছে, আমি সেটাই আপনার মাধ্যমে শোনাচ্ছি- "ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের ভূমিকা পাটনা সম্মেলনে অভিনন্দিত হয়েছে" এবং তাঁরা একটা বড় কথা বলেছেন, "ঐ সম্মেলনে ঐকামত হয়েছে, আমরা বে-নামী জমি উদ্ধার করার ক্ষেত্রে যে পদ্ধতি নিয়েছি, সেই পদ্ধতি অনুসরণ করার জন্য সকলেই ঐকামত হয়েছেন।" আমি আরো শোনাচ্ছি "পশ্চিমবঙ্গে যেভাবে বড় জোতদারদের জমির তালিকা পারিবারিক ইতিহাস লিপিবদ্ধ করা হয়েছে অনুরূপ পদ্ধতি পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে অনুসরণ করা উচিত বলে সম্মেলনে মতৈক্য হয়েছে"। তাহলে স্যার, এটা শুধু আমাদের কথা নয়, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের যে কার্যকলাপ তাকে প্রশংসা করার জন্য আমি বলছি না, নিশ্চয়ই আপনি লক্ষ্য করেছেন পূর্বাঞ্চলে যতগুলি রাজ্য রয়েছে সেখানে কংগ্রেসী অকংগ্রেসী যত নেতা রয়েছেন তাঁরা ঐকামত হয়েছেন যে আমরা যে পদ্ধতি অনুসরণ করে চলেছি সেই পদ্ধতি অনুসরণ করার জন্য মোটামুটিভাবে আমরা কি আদর্শ অনুসরণ করে চলেছি সেই আদর্শ অনুসরণ করবার জন্য সকলে একমত হয়ে প্রস্তাব গ্রহণ করেছেন। আমি ৩ বছর চেয়েছি কিন্তু আমাদের আর এস পি বন্ধুরা ৫ বছর চেয়েছেন। নিশ্চয়ই ও'রা বুঝেন জমির ব্যাপার কত জটিল। আমরা গণতান্ত্রিক দেশে বাস করছি, আইন প্রয়োগ করবার জন্য আমরা সচেষ্ট হয়ে রয়েছি, যে শাসনতন্ত্র আমরা মেনে চলেছি সেখানে বিচার বিভাগের উপর হস্তক্ষেপ করার কারোর সাধ্য আছে কিনা সেটা নিজেরাই নিজেকে জিজ্ঞাসা করুন। যদি কেউ মুনসেফ কোর্টে বা হাইকোর্টে ২২৬ করে সেখানে আমাদের হাত গুটাতে হয়। এই কারণের জন্য নানারকম জটিলতার সৃষ্টি হয়েছে। আমি জানি যাদের মধ্যে জমি বিলি করা হয়েছে তাদের উচ্ছেদ করার জন্য নানারকম ষড়যন্ত্র করা হয়েছে। পশ্চিমবঙ্গ সরকারকে জমি দখল নেওয়ার ক্ষেত্রে সাময়িকভাবে কোন কোন ক্ষেত্রে চিরস্থায়ীভাবে হাত বন্ধ করতে হয়েছে। আমরা প্রাণপণ চেষ্টা করেছি হাইকোর্টে ইনজাংশান ভেকেট করবার জন্য, এমন কি সুপ্রীম কোর্ট পর্যন্ত এই কেস গেছে। আইনটা অত্যন্ত জটিল, ভূমি ব্যবস্থা অত্যন্ত জটিল হয়ে দাঁড়িয়েছে আমাদের এখানে।

[4-55—5-05 p.m.]

অনেকে আইনের সাহায্য নিয়ে, নানা রকম ব্যবস্থার মাধ্যমে এই আইনকে ফাঁকি দেবার চেষ্টা করছে। যতক্ষণ পর্যন্ত আইন রয়েছে, কোর্ট রয়েছে ততক্ষণ পর্যন্ত অবনত মস্তকে আমাদের কোর্টের রায় মেনে চলতে হবে। স্যার, মামলা মোকদ্দমার ক্ষেত্রে আমার কাছে একটা হিসেব রয়েছে যেটা আমি সকলকে দিতে পারি। আমি মোটামুটি আপ-টু-ডেট একটা হিসেব নিয়েছি এবং আমার কাছে যে হিসেব রয়েছে সেটা এগ্রিকালচারাল ল্যান্ডের। আমাদের ভেস্ট করেছে ? লক্ষ ৭৬ হাজার একর। কিন্তু তারপর দেখা গেল এরিয়া ডিক্লার্ড আফ্‌টার ইনজাংসন। আমরা ডিকলার করলাম ভেস্ট করেছে কিন্তু তারপর দেখা গেল ৮৫ হাজার একরের মত হিট বাই ইনজাংসন হয়ে গেল। স্যার, আপনি বড় একজন আইনজ্ঞ, আপনি ভালভাবেই জানেন কোর্টে যখন ইনজাংসন করতে যায় সেটা অর্ডার দিয়ে বন্ধ করা কি সম্ভব। আপনারা যতই স্বীকার করুন না কেন কোর্টের ইনজাংসন বন্ধ করা সম্ভব কিনা সেটা চিন্তা করে কথা বলবেন। এমনও হয়েছে আমরা পজেসন নিয়েছিলাম ৭ লক্ষ ১৪ হাজার ২৭৭ একর, কিন্তু তারপর দেখা গেল আইনের এমন জটিল অবস্থা রয়েছে তাতে এরিয়া হিট বাই ইনজাংসন আফ্‌টার টেকিং পজেসন বাট বিফোর ডিসট্রিবিউসন। আমরা তখনও ডিস্ট্রিবিউসন করতে পারিনি, কিন্তু দেখা গেল ৭ হাজার ৩৫২ একরের উপর ইনজাংসন চলছে। নানারকম বিবেচনা করে, নানারকম চিন্তা করবার পর ভেস্ট করেছিল কিন্তু তারপর দেখা গেল সেটা মামলা মোকদ্দমার মধ্যে পড়ে রয়েছে। এসব জিনিস অস্বীকার করবার কোন উপায় নেই। আর একটা জিনিস লক্ষ্য করলাম আমাদের এখানে কেউ কেউ ক্ষতিপূরণের কথা বলেছেন। কিন্তু কথা হচ্ছে

যতক্ষণ পর্যন্ত ফাইন্যালী রেকর্ড পাবলিসড না হচ্ছে অর্থাৎ যতক্ষণ পর্যন্ত এই সিদ্ধান্ত না আসছে যে এই জমি কার ততক্ষণ পর্যন্ত সেই জমির কমপেনসেসন কে পাবে সেকথা কেউ বলতে পারেনা। যতক্ষণ পর্যন্ত আমাদের সেটেলমেন্ট ডিপার্টমেন্ট থেকে যাদের উপরংকোয়াসি জুডি-সিয়ারি পাওয়ার দেওয়া আছে তারা বলছে এই জমি এর না হয়ে ওর হতে পারে ততক্ষণ পর্যন্ত কমপেনসেসন অ্যাসেস করা সম্ভব হবে না। আমি দেখলাম আমাদের ওয়েস্ট বেঙ্গল এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট অনুযায়ী কমপেনসেসন অ্যাসেসমেন্ট রোল যেটা ফাইন্যালি পাবলিসড হয়েছে তাতে সংখ্যা হল ২২ লক্ষ ৯৪ হাজার ৬৬১টি। কি সাংঘাতিক ব্যাপার দেখুন। সারা পশ্চিমবাংলায় আমাদের সেটেলমেন্ট ডিপার্টমেন্টকে অনেক কাজের সঙ্গে, তাদের কমপেনসেসন অ্যাসেসমেন্ট রোল তৈরি করতে হয়। ২২ লক্ষ ৯৪ হাজার অ্যাসেসমেন্ট রোল ফাইন্যালি পাবলিসড হয়েছে এবং আরও অনেক পেনডিং রয়েছে। বিভিন্ন জেলায় যাদের জমিদারী রয়েছে সেই জমিগুলি ভেস্ট হবে কিনা সেগুলি বাকি রয়েছে। ৪৭ হাজার ১৭৯-র মধ্যে ২৬ হাজার ৯৯৯ ড্রাফ্‌ট পাবলিকেসন হয়েছে। তাহলে মোটামুটি এখনও ড্রাফ্‌ট পাবলিকেসন হলেও পরে অবজেকসন দেয়ার টাইম থাকে সেটা আপনি জানেন। মোটামুটি দেখা যাচ্ছে ২১/২২ হাজারের মত বড় বড় জমিদার যেমন ছিলেন বিভিন্ন জেলায় যাদের জমিদারী বিস্তৃত ছিল তাদের এখনও কিছু কিছু বাকি রয়েছে। এবং এর জন্য বহু পরিশ্রম করতে হবে। বহু জায়গা থেকে ঠিক যে সংবাদ সেটা আমাদের সেটেলমেন্ট অফিস থেকে নিতে হবে। এই প্রসঙ্গে নিশ্চয়ই এটা অপ্রাসঙ্গিক নয় যদি টাকার অঙ্কটা আমি বলে দিই। একটা টাকা সরকারের কাছ থেকে দেওয়া হিসাব পত্র করে দিতে হয়। আমরা মোটামুটি এখন এ পর্যন্ত দিয়েছি অ্যাড ইন্টারিম ফাইনাল কমিউটেড ভ্যালু, ইন্টারেস্ট অ্যানুয়িটি ইত্যাদি দিয়েছি ৫০ কোটি ৭৪ লক্ষ ৪১ হাজার ৫৬২ টাকার স্যাংসন। এই হচ্ছে এত বিরাট কাজ। আমাদের বর্গাদার রেকর্ড সম্বন্ধে তিমিরবাবু এবং শীস মহম্মদ সাহেব বলেছেন, আমি বর্গাদার রেকর্ডিং-এর সংখ্যা এই বছরের যে হিসাব সেটা আমি নিচ্ছিলাম যে ১৯৭২ সালের নভেম্বর পর্যন্ত ৩৪ হাজার ৩ শো ৯৭টি বর্গাদারদের কেস রেকর্ড করা হয়েছে আর এখন পেন্ডিং যেটা আছে ১৯ হাজার ৭ শো ৯৬। এদের সম্বন্ধে নিশ্চয়ই ব্যবস্থা নেব। বর্গাদারদের রেকর্ডিং-এর ব্যাপারে এই কথাটা আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দেব যে বর্গাদারদের রেকর্ডিং-এর জন্য আমাদের নিশ্চয়ই কিছু অসুবিধা দেখা দিয়েছে। একটা জিনিস আমি লক্ষ্য কর্বাছ যে বিভিন্ন জায়গায় বর্গাদাররা অনেক সময় এগিয়ে আসেন না। সেজন্য আমি এই বিভাগের দায়িত্ব নেবার পর বোর্ড অব রেভিনিউ থেকে আমি করলাম কি বর্গাদাররা যাতে অতি সহজে জে এল আর ও-দের কাছে তাদের আবেদন রাখতে পারে সেজন্য বোর্ড অব রেভিনিউ থেকে ফর্ম ছাপিয়ে দিলাম যে কেমন করে দরখাস্ত করতে হয়, যদি তাঁরা অশিক্ষিত হন সেজন্য আমরা অনেক ফর্ম ছাপিয়ে বিলি করেছি সেই ফর্ম এম এল এ-দের কাছে পাঠিয়েছি, জে এল আর ও-দের অফিসেও গেছে। (শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ আমরা পাই নি)। আপনারা পরে এসেছেন সেজন্য হয়ত পান নি, এখন যখন এসেছেন নিশ্চয়ই পাবেন।

**শ্রীএ এইচ বেস্টারউইচঃ** উই হ্যাভ নট রিসিভড দোজ ফরমস্‌।

**শ্রীগুরুপদ খানঃ** আপনারা তখন এম এল এ ছিলেন না, যতক্ষণ আপনারা শপথ গ্রহণ না করেন ততক্ষণ ঠিক এম এল এ বলা যায় না।

**Shri A. H. Besterwitch:** On a point of privilege, Sir. The Minister has just now said that I was not an M.L.A. before taking the oath, i.e., he means that I was not entitled to get anything as an M.L.A. Sir, a person who has been elected to this House does all the functions of an M.L.A. whether he takes oath or not except that he is not allowed in this House.

**Mr. Speaker:** Mr. Besterwitch, I do not know whether the Hon'ble Minister meant anything seriously while giving replies to the points raised in connection with the discussion of this Bill.

**Shri A. H. Besterwitch:** Sir, the Minister said that he had sent certain forms to the M.L.A.s and J.L.R.O.s when I said that we did not receive those forms.

[5-05—5-15 p.m.]

**Shri Gurupada Khan:**
স্যার, মিঃ বেস্টারউইচ আমাদের অনেক দিনের বন্ধু মানুষ, ১৯৫৭ সাল থেকে আমরা এখানে আছি যদিও আলাদা আলাদাভাবে যখন ইলেক্টেড হয়েছেন, নিশ্চয়ই এম এল এ সে বিষয়ে সন্দেহ নাই। আমি এমনি বলছিলাম, আমাদের চীফ মিনিস্টার বলেছেন, এমনিতে বেস্টারউইচ সাহেব শান্ত মানুষ। শান্ত মানুষকে অশান্ত করে দিলে কি হয়, আমি শুধু সেটাই দেখাছিলাম।

**Mr. Speaker:** Mr. Besterwitch did not mind because he is a sportsman too

**শ্রীগুরুপদ খানঃ** আমি যে কথা বলছিলাম বর্গাদার রেকর্ডিং সম্বন্ধে, ল্যান্ড রিফর্মস অ্যাক্টের বাইরেও যথেষ্ট প্রভিশন রাখা আছে বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য। একথা মাননীয় সদস্যরা সকলেই জানেন যে বর্গাদারদের স্বার্থ রক্ষার জন্য কঠোরভাবে আইন প্রণয়ন করেছি, বর্গাদারদের নাম রেকর্ড করবার জন্য কঠোরভাবে চেষ্টা করছি। যে কথা বলছিলাম বর্গাদাররা নাম রেকর্ড করাবার জন্য আসে না, আপনারা সকলে সহযোগিতা করুন, তাদের মন থেকে ভীতি বিদূরিত করে দিন। বর্গাদাররা নাম রেকর্ড করাতে গেলে জোতদারদের সঙ্গে তাদের বিরোধ লাগবে, চাষ করতে গেলে তাদের সাহায্য পাওয়া যাবে না, তাদের মন থেকে এই ভীতি বিদূরিত করে দিতে হবে যাতে বর্গাদাররা তাদের নাম রেকর্ড করাতে এগিয়ে আসে। আমরা চেষ্টা করেছিলাম, বিনা পয়সায় সকলের কাছে ফর্ম ছাপিয়ে পাঠিয়েছি যাতে তারা এগিয়ে আসে এখন আবার চেষ্টা করছি, যে যে জেলাগুলিতে সেটেলমেন্ট চলছে, সে জেলাগুলিতে স্পেশাল ইনস্ট্রাকশন দেওয়া হয়েছে যে জেলায় সেটেলমেন্ট অপারেশন চলছে আমাদের বিভাগ থেকে আমাদের তহশীলদাররা, সি আই জে এল আর ও সেখানে সাহায্য করছে, তারা বাড়িতে বাড়িতে গিয়ে চেষ্টা করছে যাতে বর্গাদাররা জমি তাদের নামে রেকর্ড করাতে আসে।

এছাড়া মোটামুটি সকলেই লুকান জমি উদ্ধার করা সম্বন্ধে সমর্থন করেছেন, খুব বেশি বলার নেই। আমার সময়ও ফুরিয়ে এসেছে। আমি শুধু একথাই বলতে চাইছি, এটা খুব সত্য কথা, যে জনপ্রতিনিধিরা রয়েছেন, তাঁরা মনেপ্রাণে এগিয়ে আসুন, যারা ল্যান্ড রিফর্মসে কমিউটেড তাঁরা এগিয়ে আসুন, বর্গাদারদের নামে নিশ্চয়ই রেকর্ড করাতে হবে, তাদের মন থেকে ভীতি বিদূরিত করতে হবে। যাঁরা সমাজসেবী আছেন, দেশের উপকারের জন্য সচেষ্ট রয়েছেন তাঁরা এগিয়ে আসুন, বর্গাদারদের নামে যাতে রেকর্ড হয়, লুকান জমি উদ্ধার হয়, সিলিং-এর উপরের জমি সরকারে ন্যস্ত হয়। জমি আমরা ভূমিহীনদের মধ্যে বণ্টন করব আপনাদের সহযোগিতা মোটামুটি পেলে। সময় থাকলে দেখিয়ে দিতাম কত জমি বিতরণ করা হয়েছে। পরে সুযোগমত বলবো।

**Mr. Speaker:** Two motions for circulation of the Bill are before us—one moved by Shri Timir Baran Bhaduri and the other by Shri Shish Mohammad. The motions are identical. I put them to vote.

The motion of Shri Timir Baran Bhaduri that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result:

NOES

Abdul Bari Biswas, Shri
Abdus Sattar, Shri
Anwar Ali, Shri Sk.
Baidya, Shri Paresh.
Bandyopadhyay, Shri Ajit Kumar.
Bandyopadhyay, Shri Sukumar.

Bharati, Shri Ananta Kumar.
Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharyya, Shri Harasankar.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
Das, Shri Rajani.
Das, Shri Sarat Chandra.
Das, Shri Sudhir Chandra.
Das Gupta, Dr. Santi Kumar.
Doloi, Shri Rajani Kanta.
Dolui, Shri Hari Sadhan.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Goswami, Shri Sambhu Narayan.
Hajra, Shri Basudeb.
Halder, Shri Manoranjan.
Hembram, Shri Kamala Kanta.
Jana, Shri Amalesh.
Karan, Shri Rabindra Nath.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Majhi, Shri Rup Sing.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Medda, Shri Madan Mohan.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Moitra, Shri Arun Kumar.
Mondal, Shri Jokhi Lal.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Murmu, Shri Rabindra Nath.
Naskar, Shri Arabinda.
Oraon, Shri Prem.
Palit, Shri Pradip Kumar.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Paul, Shri Sankar Das.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Roy, Shri Aswini.
Roy, Shrimati Ila.
Roy, Shri Saroj.

Saha, Shri Dwija Pada
Samanta, Shri Tuhin Kumar.
Santra, Shri Sanatan.
Saren, Shrimati Amala.
Sarkar, Shri Nil Kamal.
Sautya, Shri Basudeb.
Shaw, Shri Sachi Nandan.
Shukla, Shri Krishna Kumar.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.
Wilson-de Roze, Shri George Albert.

AYES

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Abstention**

Khan Nasiruddin, Shri

The Ayes being 3, the Noes 76 and the Abstention 1, the motion was lost.

The motion of Shri Gurupada Khan that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

**Shri Sankar Ghose:** Sir, I beg to move that in Clause 1, for the figures "1972", the figures "1973" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I accept the amendment.

The motion of Shri Sankar Ghose that in Clause 1, for the figures "1972", the figures "1973" be substituted, was then put and agreed to.

The question that Clause 1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

[5-15—5-25 p.m.]

Clause 2

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in Clause 2, line 4, for the words "within eighteen years" the words "within twenty years" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I am sorry, I cannot accept the amendment.

The motion of Shri A. H. Besterwitch that in Clause 2, line 4, for the words "within eighteen years" the words "within twenty years" be substituted, was then put and a division taken with the following result:

NOES

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Baidya, Shri Paresh.
Bandyapadhyay, Shri Ajit Kumar.
Bandyopadhyay, Shri Sukumar.
Bharati, Shri Ananta Kumar.
Bhattacharjee, Shri Shibapada.

Bhattacharyya, Shri Harasankar.
Biswas, Shri Ananda Mohan.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
Das, Shri Rajani.
Das, Shri Sarat Chandra.
Das, Shri Sudhir Chandra.
Das Gupta, Dr. Santi Kumar.
Doloi, Shri Rajani Kanta.
Dolui, Shri Hari Sadhan.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Ganguly, Shri Ajit Kumar.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Sisir Kumar.
Goswami, Shri Sambhu Narayan.
Hajra, Shri Basudeb.
Halder, Shri Manoranjan.
Hembram, Shri Kamala Kanta.
Jana, Shri Amalesh.
Karan, Shri Rabindra Nath.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Majhi, Shri Rup Sing.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Probhakar.
Mandal, Shri Santosh Kumar.
Medda, Shri Madan Mohan.
Misra, Shri Kashinath.
Mohammad Dedar Baksh, Shri.
Mohanta, Shri Bijoy Krishna.
Moitra, Shri Arun Kumar.
Mondal, Shri Jokhi Lal.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhaya, Shri Subrata.
Mukhopadhyaya, Shri Ajoy.
Murmu, Shri Rabindra Nath.
Naskar, Shri Arabinda.
Oraon, Shri Prem.
Palit, Shri Pradip Kumar.
Panda, Shri Bhupal Chandra.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Paul, Shri Sankar Das.
Phulmali, Shri Lalchand.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Aswini.

Roy, Shrimati Ila.
Roy, Shri Saroj.
Saha, Shri Dwija Pada.
Samanta, Shri Tuhin Kumar.
Santra, Shri Sanatan.
Saraogi, Shri Ramkrishna.
Sarkar, Shri Nil Kamal.
Sautya, Shri Basudeb.
Sen, Shri Bholanath.
Shukla, Shri Krishna Kumar.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

AYES

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri

Abstention

Khan Nasiruddin, Shri.

The Ayes being 3, the Noes 80 and the Abstention 1, the motion was lost.

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

Clause 3

The question that Clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Enacting Fomula**

**Shri Sankar Ghose:** With your permission, I beg to move that in the Enacting Formula, for the word "Twenty-third" the word "Twenty-fourth" be substituted.

**Shri Gurupada Khan:** Most thankfully I acccept the amendment.

The motion of Shri Sankar Ghose that in the Enacting Formula, for the word "Twenty-third" the word "Twenty-fourth" be substituted, was then put and agreed to.

The question that the Enacting Formula, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan:** I beg to move that the West Bengal Estates Acquisition (Amendment) Bill, 1972, as settled in the Assembly, be passed.
The motion was then put and agreed to.

**The West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1973**

**Shri Gurupada Khan:** I beg to introduce the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill)

Sir, I beg to move that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1973, be taken into consideration.

[5-25—5-35 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারী জমির উপর নানাভাবে সিদ্ধ ও অসিদ্ধ নানারূপে দায় সৃষ্টি হয়। প্রয়োজন হলে যাতে পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও গ্রহণ) আইনের সাহায্যে ঐরূপ জমি দ্রুত দায়মুক্ত করা যায় তার জন্য উক্ত আইনের কিছু সংশোধন করা অবিলম্বে প্রয়োজন হয়ে পড়ে। ঐ আইনের বলে যে সকল নির্দিষ্ট ক্ষেত্রে জমির অধিগ্রহণ করা যায় সেইগুলির সম্পর্কিত ও প্রাসংগিক কারণেও যাতে অধিগ্রহণ করা সম্ভব হয় তদুদ্দেশ্যেও ঐ আইনের সংশোধন অপরিহার্য হয়ে ওঠে। বিধানসভা তখন চালু না থাকায় এবং প্রয়োজনীয় সংশোধন জরুরী বিধায়, পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও গ্রহণ) অধ্যাদেশ, ১৯৭২ জারী করা হয়। আলোচ্য বিধেয়কটি ঐ অধ্যাদেশটি বিধিবদ্ধ করার জন্য উপস্থাপিত করা হয়েছে। ১৯৪৮ সালের পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও গ্রহণ) আইনের ৩(১) ধারা অনুসারে সমাজ জীবনের পক্ষে প্রয়োজনীয় এরূপ সরবরাহ ও সেবাকার্য বজায় রাখা বা যানবাহন, যোগাযোগ, সেচ বা জল নিষ্কাশনের ব্যবস্থা করা কিংবা পল্লী ও শহর অঞ্চলে বাসস্থান নির্মাণ বা পুনর্নির্মাণের দ্বারা বসবাসের উন্নততর অবস্থা সৃষ্টি করার জন্য রাজ্য সরকারের যদি জমির প্রয়োজন হয় তাহলে রাজ্য সরকার ঐ জমি উপরোক্ত উদ্দেশ্যে অধিগ্রহণ করতে পারেন। এখন উপরোক্ত মূল উদ্দেশ্যগুলি ব্যতীত উহাদের সম্পর্কিত এবং প্রাসঙ্গিক ব্যাপারেও যাতে জমি অধিগ্রহণ ও গ্রহণ করা যায় তদুদ্দেশ্যে মূল আইনের উক্ত বিধানকে আরো একটু বিস্তৃত বা ব্যাপক করা হয়েছে। পূর্বেই বলেছি সরকারী জমির উপর নানাভাবে সিদ্ধ ও অসিদ্ধ নানারূপে দায় সৃষ্টি হয়। অনেক সরকারী জমি বে-আইনীভাবে দখল করা হয়েছে। অনেক ক্ষেত্রে নির্দিষ্ট সময়ের পরেও ইজারাদার দখল ছাড়েন না অথবা অন্য কাহাকেও সাবলেট করে বসে থাকেন। প্রচলিত আইন অনুসারে এই সব জমি দায়মুক্ত করা সময় সাপেক্ষ। জনস্বার্থের প্রয়োজনে এরূপ জমির অবিলম্বে দখল নেওয়া ও দায়মুক্ত করার জন্য যাতে পশ্চিমবঙ্গ ভূমি (অধিগ্রহণ ও গ্রহণ) আইনের সুবিধা গ্রহণ করা যায় সেই উদ্দেশ্যে উক্ত আইনের সামান্য কিছু পরিবর্তন ও পরিবর্ধন করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশা করি মাননীয় সদস্যগণ বিনা দ্বিধায় বিলটি গ্রহণ করবেন।

**শ্রীতিমির বরণ ভাদুড়ীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিল আসার আগে আর একটা বিল পাশ হল। সেখানে বক্তব্য রাখতে গিয়ে মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী বললেন যে সৎ উদ্দেশ্য নিয়ে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে যেসব আধিয়ার, বর্গাদার আছেন তাদের নাম রেকর্ড করাবার জন্য তহশীলদার, জে এল আর ও, সি আই এদের উপর ভার ন্যস্ত করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে জিজ্ঞাসা করতে চাই যে, তাঁর কাছে এমন কোন নজির আছে কিনা যাতে জে এল আর ও বা সি আই তারা বর্গাদারদের ... রেকর্ড করেছেন। ঠিক সেই ভাবে আরো একটি আইন তিনি হাউসের কাছে রাখলেন- ল্যান্ড রিকুইজিশান অ্যান্ড অ্যাকুইজিশান, যদিও আপাতদৃষ্টিতে এর উদ্দেশ্য ভাল, দেখতে ভাল কিন্তু প্রত্যেক ক্ষেত্রেই আমরা দেখছি, দেশ স্বাধীন হবার পর থেকেই এটা দেখা যাচ্ছে, সমস্ত ক্ষমতা একজন আমলার উপর ন্যস্ত করা হচ্ছে। যে কারণে জমি নেওয়া হবে বা যে উদ্দেশ্য নিয়ে জমি নেওয়া হবে তা যদি জমি হাঙ্গরদের উপর ব্যবহৃত হত তাহলে আমার কিছু বলার থাকতো না কিন্তু দেখা যাবে যে তা না হয়ে যারা সাধারণ মানুষ বা গরিব মানুষ তাদের উপরই তা প্রয়োগ করা হচ্ছে। এরকম একটা ঘটনা কোলকাতার কাছে গড়িয়াতে দেখা গিয়েছে। গড়িয়াতে ছোট ছোট দোকানদাররা কোন রকমে তাদের সংসার পরিচালনা করতো, তাদের উপর সৎ উদ্দেশ্যের জন্য যে আইন তা ব্যবহার করা হচ্ছে। স্যার, এই হাউসে আসার পর আমরা আমলাতন্ত্রের বিরুদ্ধে একটা ক্ষোভ, পুঞ্জীভূত ক্রোধ দেখছি। যে আমলাতন্ত্রের বিরুদ্ধে এই ক্ষোভ ও ক্রোধ রয়েছে সেই আমলাতন্ত্রের উপরই বা সেই একজন আমলার উপরই আবার ক্ষমতা অর্পিত হচ্ছে এবং তার মানেই হচ্ছে অসাধু পথে অগ্রসর হতে দেওয়া, ঘুষের রাজত্ব আরো বেশি কায়েম করা। কেননা একজন আমলা কোন জমিটা নেওয়া হবে বা কোন জমিটা নেওয়া হবে না, সেটা তার উপর নির্ভর করতে দেওয়া হচ্ছে। টাকা যে দিতে পারবে, যে কিছু দাক্ষিণ্য দেখাতে পারবে, তার উপর প্রযোজ্য হবে না। প্রযোজ্য হবে, যারা টাকা পয়সা দিতে পারবে না তাদের উপর। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঠিক এই ধরনের একটা আইন উত্তর-প্রদেশে আনা হয়েছিল। সেই আইনের বিরুদ্ধে মহামান্য সুপ্রিমকোর্ট রায় দিয়েছিল, এবং

তা বাতিল করে দেওয়া হয়েছিল। আমি ১৯৭২ সালের ডিসেম্বরে অল ইন্ডিয়া রিপোর্ট, পেজ ২৮৫৩তে দেখেছি এবং তাতে সুপ্রিম কোর্ট বলেছেন যে এইভাবে কোন কারণ না দেখিয়ে যার জমি নেওয়া হবে, তার বিষয়ে কোন হিয়ারিং না দিয়ে, কোন সময় না দিয়ে যেভাবে এটা প্রয়োগ করা হবে, তা গণতন্ত্র বিরোধী। একজন এক্‌জিকিউটিভ অফিসারের উপর ভার দেওয়া হচ্ছে। তিনি এটা দেখবেন যে কার কার জমি নেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা মনে করি যে, এই বিলে একজন আমলার উপর দায়িত্ব দিয়ে ক্ষমতার অপব্যবহার করা হবে। উদ্দেশ্য হয়তো ভাল থাকতে পারে, কিন্তু প্রয়োগের ক্ষেত্রে দেখা যাবে যে সাধারণ গরিব মানুষের উপর তা প্রকৃত প্রয়োগ হবে না। আমরা এইরকম নজির বহু দেখেছি এবং এখনও দেখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিয়ন্ত্রণ ক্ষমতা আমলাতন্ত্রের হাতে দেওয়া মানেই হচ্ছে শাসকদলের দলীয় রাজনীতির উদ্দেশ্য সিদ্ধি করার একটা কৌশল। একজন আমলার প্রমোশন নির্ভর করে সরকার পক্ষে যারা আছেন তাঁদের দলীয় কাজ এবং তাঁদের ব্যক্তিগত স্বার্থের জন্য সেই আমলারা সেইভাবে ব্যবহৃত হবে। আমরা এই আইনের আর একটা দিকে দেখবো যে তৎসংশ্লিষ্ট ও তৎপ্রাসঙ্গিক উদ্দেশ্য এই তৎসংশ্লিষ্ট ও তৎপ্রাসঙ্গিক উদ্দেশ্য, যদিও কথাটা ভাল, কিন্তু যদি দেখা যায় আমাদের সরকার পক্ষের কোন একজন মন্ত্রী বন্ধুর একটা কারখানা আছে সেই কারখানার পাশে যে কিছু জমি আছে সাধারণ গরিব মানুষের, সেই বন্ধুর তাস খেলার জন্য বা রাত্রে আমোদ প্রমোদের জন্য হয় তো সেই জমিটা প্রয়োজন হবে, তখন সেই গরিব মানুষটা কোথায় যাবে? এবং এই তৎসংশ্লিষ্ট এবং তৎপ্রাসঙ্গিক উদ্দেশ্য যে কথাই বলা হোক না কেন, সেটা প্রয়োগ হবে ঠিক অনুরূপভাবে। আমরা দেখেছি, উদ্দেশ্য যদিও ভাল কিন্তু তার প্রতিকারের ক্ষেত্রে দেখতে পাবো উদ্দেশ্যের জায়গায় অসৎ উদ্দেশ্যটা বেশি করে প্রকট হয়ে উঠবে। এর জন্য এই আইনের আমরা তীব্রভাবে বিরোধিতা করছি।

[5-35—5-45 p.m.]

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ জরুরী বিষয় আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। এখানে শিক্ষক এবং শিক্ষককর্মী সমিতির পক্ষ থেকে প্রায় হাজারের উপর প্রতিনিধি এসেছেন, আমাদের মন্ত্রিমণ্ডলীর কাছে বিশেষ করে শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে। তাঁরা তাঁদের দাবি দাওয়া নিয়ে এখানে উপস্থিত হয়েছেন এবং আপনার মাধ্যমে জানাতে চাই যে মুখ্যমন্ত্রী অথবা শিক্ষামন্ত্রী তাঁদের সঙ্গে গিয়ে দেখা করুন এবং তাঁরা কি বলতে চান সেই বিষয়ে একটা ইন্টারভিন করবার চেষ্টা করুন। নয়তো আগামী দিনে তাঁরা অনশন সত্যাগ্রহ করবেন।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় আমাদের মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৩, এখানে উপস্থিত করেছেন, আমি তাঁকে সেইজন্য স্বাগত জানাচ্ছি। এই কারণে স্বাগত জানাচ্ছি, এই ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন যে বিল, এতে আমরা লক্ষ্য করেছি যেখানে অনেক জমি দখল করে বসে আছে এবং সেই দখল করা জমি এই আইনের মাধ্যমে সরকার উদ্ধার করে জনস্বার্থমূলক বিভিন্ন কাজ করতে পারবেন। এখানে আমরা শুনলাম তিমিরবাবু বললেন কারখানার মালিকের স্বার্থে গরিবের জমি অ্যাকুইজিশন করা হবে। আমি তিমিরবাবুকে অনুরোধ করছি, যদি তিনি এইরকম আইন পাশ হবার পরে, এই জিনিস যদি দেখেন তাহলে সেই কথা এই হাউসে তুলে ধরতে পাবরেন। এই কথা আমরা নিশ্চয় দিতে পারি যে এই বিলের মাধ্যমে কোন জায়গায় কোন মালিকের স্বার্থ দেখা হবে না, গরিব জনসাধারণের স্বার্থ দেখা হবে। আজকে আমাদের এই সরকার গরিবদের সরকার, নিম্ন মধ্যবিত্ত, কৃষক, শ্রমিকের সরকার, কাজেই শ্রমিক কৃষকদের স্বার্থে এই আইন যথাযথভাবে প্রয়োগ করা হবে। আজকে এখানে দেখলাম তিমিরবাবু বললেন যে আইনটা খুব ভাল, এই আইনের উদ্দেশ্য ভাল, তিনি বলেছেন আমলাতন্ত্রের কথা, আমি তিমিরবাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, আজকে শুধু ঐ উপরের স্তরের আমলাদের কথাই শুধু বলবেন না, যারা যুক্তফ্রন্টের সময় কো-অর্ডিনেশন কমিটি গঠন করেছিলেন সরকারী কর্মচারীদের, ঐ নিম্ন স্তরের সরকারী কর্মচারীরা আজকে গ্রামে যখন জমি দখল নেওয়া হয়, সেই জমি দখলের সময় ঐ

সরকারী নিম্ন স্তরের কর্মচারীরা এই কাজ করে থাকেন। আমরা বলি, এই কো-অর্ডিনেশন কমিটিই বলুন, ঐ সরকারী কর্মচারীই বলুন, যারা আপনাদের লাল ঝাণ্ডা পতাকায় বিশ্বাস করেন, তাদের বলুন যে এই আইনের উদ্দেশ্য ভাল। এই চিন্তা যেন গরিবের স্বার্থে যথাযথভাবে নিয়োজিত হয়। মাননীয় বন্ধু এই যে আমলাতন্ত্রের উপর ক্ষোভ বিক্ষোভের কথা বলেছেন, এই ক্ষোভ বিক্ষোভ আমাদেরও হচ্ছে, আমাদের সরকার এবং আমরা এম এল এ-রাও সেই ত্রুটি পাই। এই সরকার আসনে বসেই, সেই ত্রুটি বিচ্যুতি সম্বন্ধে দিনের পর দিন তুলে ধরছি। এখানে আজকে দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ড-মেন্ট) বিল যেটা উপস্থিত করা হয়েছে, সেটা দেশের খাতিরে জনকল্যাণের খাতিরে আনা হয়েছে। এই আইন গরিব মানুষের স্বার্থে প্রয়োগ করা হবে, সাধারণ মানুষের স্বার্থেই প্রয়োগ করা হবে। কাজেই এই আইনকে স্বাগত জানিয়ে এবং ভূমি রাজস্ব মন্ত্রিমহাশয়কে এই বিলকে আনার জন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহেমন্ত দত্তঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্ব এবং ভূমি সদ্ব্যবহার মন্ত্রী আজকে যে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে দু একটা কথা বলতে চাই। ল্যান্ড অ্যাকুইজিশন একটা বৃহত্তর স্বার্থে করতে হয়, বিশেষ করে যে দেশ গড়ে উঠছে, যে দেশের অর্থনীতি নিম্নমানের, সেখানে বৃহত্তর স্বার্থে জমি গ্রহণ করতে হয়। তবে জমি গ্রহণ করার ব্যাপারে আমরা দেখেছি, আমার অঞ্চলেও দু একটা কেস আছে, সেখানে দেখা গেছে জমি অধিগ্রহণ করার দীর্ঘদিন পরেও যাদের জমি নেওয়া হল তারা কমপেনসেসন পায় নি। অ্যাক্ট ওয়ান, টু, থ্রি অনুসারে জমির টাকা দিয়ে তারপর জমি অধিগ্রহণ করতে হবে। জমি আজকে দখল নিলে সরকারের কাজ হয়ে যায়, কিন্তু তার অনেক দিন পরেও তাদের টাকা দেওয়া হয় না। আমাদের ওখানে দুবদা বেসিন যে প্রকল্প রচিত হয়েছে, সেখানে ৩৬৯ একর জমি অ্যাকয়ার করা হয়েছে। আমাদের মাননীয় সেচমন্ত্রী স্বয়ং সেখানে গিয়ে বলে এসেছিলেন যে তিন মাসের মধ্যে টাকা দিয়ে দেওয়া হবে। কিন্তু তাঁর চেষ্টা সত্ত্বেও এবং আমাদের চেষ্টা সত্ত্বেও এক বছরের মধ্যে তারা কমপেনসেসনের টাকা পায় নি। আমরা জানি এর জন্য জমি দরকার, কিন্তু যেখানে গরিব চাষী যার মাত্র ১০ কাঠা সম্বল আছে বা যার মাত্র একটি কুটির আছে তার কুটিরও চলে যায়। অথচ টাকা পায় না, তার ফলে তার দুরবস্থা আরও বেড়ে যায়, তারা ফাস্ট্রেটেড হয়ে যায়, এটা অত্যন্ত দুঃখের বিষয়। আমি ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ জানাব যে আপনার এই বিষয়ে যে রাউন্ড এবাউট প্রসেস আছে সেই প্রসেসটাকে একটু দেখা দরকার এবং সেখানে টাকা দেওয়ার ব্যবস্থা করা দরকার। তারপর দেখা যায় যে ভূমি যে উদ্দেশ্যে সরকার গ্রহণ করেছেন সেই উদ্দেশ্যে সরকারী টাকা ব্লক হয় কিন্তু সরকার কোন রকম আউটপুট বা প্ল্যান বলেন না এটাও খুবই দুঃখের বিষয়। আমি মনে করি এর জন্য একটা প্ল্যান করা উচিত এবং ডেট অফ টারগেট রাখা উচিত এবং এর ফলে সেই জমির সৎ ব্যবহার করা হয়। আজকে যে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল বা সংশোধনী বিল এনেছেন, এই সংশোধনীর প্রয়োজন আছে। আজকে সরকারী কাজে বাধা দেওয়ার লোকের অভাব হয় না এবং তারা হাইকোর্টে যায় এবং হাইকোর্ট এই সম্বন্ধে ইনজাংশন দিয়ে দেয়। সেই জন্য আইনের যে সমস্ত লুপহোলস থাকে সেই লুপহোলসগুলিকে ব্লক করা উচিত বলেই ভূমি রাজস্বমন্ত্রী আজকে এই সংশোধনী এনেছেন এবং এর প্রয়োজন আছে। কারণ সেই লিগাল ফ্ল দিয়ে অনেক বিরাট প্রকল্পকে বানচাল করে দেয়। মন্ত্রিসভা বা সরকারের যে দীর্ঘ প্রকল্প থাকে সেই প্রকল্প সরকার যে আদর্শেই গ্রহণ করুন না কেন সেগুলি কার্যকরী হয় না। মনে করুন সরকার এস্টেট অ্যাকুইজিশন করলেন, সেখানে আমরা দেখেছি সরকারের সমস্ত পরিকল্পনা সাফল্য লাভ করে নি। তার কারণ হচ্ছে তার মধ্যে যাদের জমি ছিল তারা কোর্টে কেস করলেন এবং জমিদারদের ফেবারে হাই কোর্ট রায় দেওয়ার ফলে তারা সেখানে ১০/১৫ বছর আবার শর্ত ভোগ করল। তার জন্য আজকে এর সংশোধন দরকার। এর জন্য সরকারের যে মহৎ প্রচেষ্টা সেই মহৎ প্রচেষ্টাকে নষ্ট যাতে করতে না পারেন তার জন্য সরকারের পক্ষ থেকে যা করা দরকার তার প্রয়োজনেই এই আইনটা আনা হচ্ছে এবং এটা পাশ

লেসীস বা ট্রেসপাসার্স থাকে বা দখল করে থাকে তাহলে তার উচ্ছেদ দরকার। সরকারী কাজের পক্ষে উপযুক্ত বলে এই যে দ্বিতীয় অ্যামেন্ডমেন্ট বা সংশোধনী আনা হয়েছে সেই সংশোধনীকে আমি সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি শেষ করছি।

**শ্রীশম্ভুনারায়ণ গোস্বামীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমিরাজস্বমন্ত্রী আমাদের সামনে যে দি ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিলটা এনেছেন সেটাকে আমি সমর্থন করছি। সেটাকে আমি সমর্থন জানাচ্ছি এইজন্য যে এই বিল-এর ফলে গ্রামবাংলার অনেক উন্নয়নমূলক কাজ হবে। আমরা দেখেছি যে আমাদের গ্রামে অনেক সময় সেচ পরিকল্পনার সময়- অনেক বড় বড় পুকুর জমিদারদের আছে, কিন্তু যে-কোন কারণেই হোক তারা সংস্কার করতে চায় না। এটা করলে অনেক কৃষক, অনেক গরিব কৃষক সেই পুকুর থেকে জল নিয়ে জমিতে দিতে পারত কিন্তু যেহেতু ঐগুলি ঐসব জমিদার, জোতদারদের সেহেতু তারা সেগুলি সংস্কার করতে চায় না।

[5-45—5-55 p.m.]

আমি স্বাগত জানাব এজন্য যে এই বিলের মাধ্যমে আমরা অনেক সময় স্কুলের পাশে কোন জায়গা থাকলে সেসব জায়গা আমরা পেতে পারব এবং তার দ্বারা অনেক শিক্ষা প্রতিষ্ঠান, রাস্তাঘাট তৈরি হতে পারবে। আমাদের আর এস পি বন্ধু তিমিরবাবু বললেন বিলটা ভাল, অথচ তিনি এর বিরোধিতা করলেন। অবশ্য বিরোধিতা করার জন্য যদি বিরোধিতা করা হয় তাহলে আলাদা কথা। তিনি এক জায়গায় বলেছেন মন্ত্রিমহাশয়ের আত্মীয়ের যদি কোন কারখানা থাকে সেই কারখানার জন্য জমির দরকার হলে এই বিল তখন সেই স্বার্থে ব্যবহার করা হবে। তাঁকে একটি কথা বলতে চাই শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যে সরকার আমরা গঠন করেছি সে সরকার সাধারণ গরিব খেটে খাওয়া মানুষের সরকার। সেই সরকারের কাজে ও কথায় ফারাক থাকে না। বরং এটা ১৯৬৭-৬৯ সালের সরকারের উদাহরণ থেকেই দেখা যায়। তাঁরা ভূমি বণ্টন ও ভূমি নিয়ে যে রাজনীতি করেছেন আমরা সেটা করতে চাই না। আমরা সাধারণ মানুষের উন্নতিকল্পে এই আইন আনতে চাই। আমার ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলতে পারি যে ১৯৬৭ ও ১৯৬৯ সালের ভূমি বণ্টন নীতি সম্বন্ধে ২।১টি কথা স্মরণ করিয়ে দেব। আমার এলাকায় একটা জায়গায় ভূমি বণ্টন হয়েছিল। সাধারণ ভাবে দেখেছি সেই জমি সেই সময়কার গণকমিটির কনভেনর-এর বে-নামী ছেলে ও চাকরের নামে বণ্টিত হয়েছিল। আমরা মুখে যেকথা বলব কাজেও তাই করব। আমরা ওদের মতন মুখে বিপ্লবের কথা বলে কাজে জোতদারকে সমর্থন করব না। সেজন্য আমরা এই বিল আনিনি। আমরা এই ভূমি বণ্টন নীতি কার্যকরী করতে গিয়ে বিভিন্ন জায়গায় বাধা পাচ্ছি। আমরা ভূমি বণ্টন করতে গিয়ে দেখি যে জোতদাররা অনেক সময় কোর্ট-এর আশ্রয় নেয়। নিম্ন কোর্ট থেকে ১৪৫ ধারা জারী করে হাইকোর্ট-এ গিয়ে রিট পিটিসন জারী করে। এইভাবে আমাদের কর্মিরা ভূমি বণ্টন নীতি কার্যকরী করতে গেলে সেখানে বাধা পায়। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়দের এবং হাউস-এর বন্ধুদের বলব কেন্দ্রীয় সরকারের উপর এমন চাপ সৃষ্টি করুন যাতে সংবিধান সংশোধন করে ভূমি বণ্টন নীতি কার্যকরী করতে পারি এবং এইরকম সমস্ত কল্যাণমূলক কাজে বাধা না আসে সেইমত ব্যবস্থা করতে পারি। এই কথা বলে আমি এই বিলকে সমর্থন করি এবং আশা করব এই বিল গ্রামে ও শহরে সমস্ত জনকল্যাণমূলক পাবলিক ওয়ার্কস-এ সাহায্য করবে। এই বলে আমি আমার বক্তব্যকে শেষ করছি।

**শ্রীশীশ মহম্মদঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৩, আজকে হাউসে আনা হয়েছে। আমি আগেই স্বীকার করে নিচ্ছি যে, এই বিলটার উদ্দেশ্য মহৎ আপাতদৃষ্টিতে ভাল ব'ল মনে হচ্ছে কিন্তু বিগত কয়েক বছরের যে ইতিহাস সেই ইতিহাসে যে গলদ দেখা গেছে এই আইনে সেই গলদ কিন্তু ভবিষ্যতের জন্য থেকে গেছে, তার সংশোধনের কোনরূপ ব্যবস্থা এখানে নেই। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সরকারী বেঞ্চের জনৈক সদস্য বললেন যে আমরা জমি নিয়ে দলবাজি রাজনীতি করেছি, সেটা সত্য কথা। আমরা আসার পর ভুলত্রুটি হয়েছে সেটা স্বীকার করে নিচ্ছি কিন্তু যে জাগরণ ছড়িয়ে দিয়েছি দরিদ্র কৃষক বর্গাদারদের মধ্যে খাস জমির ব্যাপারে সেটা গ্রহণ করল নব। কালকে মুখ্য মন্ত্রিমহাশয় স্বীকার করে নিয়েছেন যে

হ্যাঁ, তাঁরা আলোড়ন নিয়ে এসেছেন, সেই আলোড়নের উপর বেস করে সব চলছে, সেটা ভাল করে চেষ্টা করছেন, কি হবে সেটা জানি না। আমার বন্ধু তিমির ভাদুড়ী বলেছেন এই আইনটা যদি সত্যিকাবের জমির হাঙ্গরদের ক্ষেত্রে, জমির কুমীরদের ক্ষেত্রে, আমলাদের ক্ষেত্রে ঠিকভাবে প্রয়োগ করা হয় তাহলে কোন আপত্তি নেই, কিন্তু বেশ কয়েক বছর ধরে তিক্ত অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা যা উপলব্ধি করে এসেছি তার দু'একটা রেফারেন্স দিয়ে দিচ্ছি। আমরা তিক্ত অভিজ্ঞতাব মধ্য দিয়ে জেনেছি যে জমি প্রকৃতপক্ষে এই সরকার বিশেষ জরুরী কাজের জন্য গ্রহণ করেন তা ধনী, বড়লোক জোতদারদের গ্রহণ করেন না। কারণ, এই বিভাগের যে পদস্থ কর্মচাবীর উপর জমি গ্রহণ করাব ভাব ন্যস্ত থাকে, তাঁর একচেটিয়া ক্ষমতা, তাঁর নোটিসের বিরুদ্ধে কোন প্রকাব অ্যাপিল করা চলবে না, কোন কোর্টে হিয়ারিং করা চলবে না। তাঁরই কুক্ষিগত করা হয়েছে এই আইনটাকে। তিনি খেয়ালখুশীমত যার ইচ্ছা জমি গ্রহণ করবেন। প্রকৃতপক্ষে আমরা দেখেছি একজন লোক বেলা ১০টার সময় সার বীজ কাঁধে বহন করে কোন একটা রাস্তার ধারে জমিতে নিয়ে যাচ্ছে চাষ করবাব জন্য কিন্তু গিয়ে দেখল সরকার সেই জমিটিকে গ্রহণ করেছেন, নোটিস দিয়ে বলেছেন যে তুমি জমি চাষ করবে না। কিন্তু তার পাশে বড় জোতদারের, রাজাদের জমি আছে, সেই জমিটি নেওয়া যাবে না, কারণ তারা গদিতে আছেন, টেলিগ্রাম যাবে, সেই কর্মচারীর চাকরি যাবে। কিন্তু সেই হাসেম শেখ এবং রামা কৈবর্তের জমি দখল করে নিচ্ছে যাদের টেলিগ্রাম করে তাঁকে সাসপেন্ড করাব কোন ক্ষমতা নেই। আমি জানি যে এই আইন দ্বারা শাসকগোষ্ঠী বিশেষ একটা সুবিধালাভ করে। শাসকগোষ্ঠী বিরোধী পক্ষেব যে সমস্ত লোক আছে তাদেব উপর চাপ সৃষ্টি করে যে যদি তোমরা আমাদেব দলে না এস তাহলে তোমাব জমি নিয়ে নেওয়া হবে। জমি নিয়ে নেওয়ার কত বছর পরে যে কমপেনসেসন পাওয়া যায় তা তারা ভাল করেই জানে। মাননীয় স্পীকার মহাশয়, আমরা জানি আমাদেব সংখ্যা অল্প, আমাদের কণ্ঠ রোধ করবার চেষ্টা করবেন, কিন্তু যতই চেষ্টা করুন না কেন আমরা আরো দ্বিগুণ উৎসাহে এগুবো।

[5-55—6-05 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখেছি ৩/৪ দিন আগে ধুলিয়ানে একটা জমি গভর্নমেন্ট রিকুইজিশন করবার চেষ্টা করেছে। সেই জমিটি একজন বড়লোকেব কাজেই আমার খুব ভাল লেগেছে। কিন্তু আমি দেখেছি তিনি আমাদের এখানে এসে লবিতে ঘুরে গেছেন এবং তদবির করছেন। তিনি মুর্শিদাবাদের জনৈক এম এল এ-কে বলেছেন মুখ্যমন্ত্রীকে প্রভাবিত করবার জন্য যাতে তাঁর এই জমিটা না নেওয়া হয়। এইসব জমি যদি না নেওয়া হয় তাহলে সরকার কার জমি নেবেন? তিনি নিশ্চয়ই ইঙ্গিত দিয়েছেন যে পার্শ্ববর্তী কোন গরিব লোকের জমি আছে সেটা নিয়ে নিন। তিনি এগ্রিকালচারাল মিনিস্টারের সঙ্গেও দেখা করেছিলেন যাতে তাঁর এই জমিটি না নেওয়া হয়। এগ্রিকালচারাল মিনিস্টার যে রাজী হননি তারজন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি বলেছেন আপনার জমি না নিলে কার জমি নেব? কিন্তু আমার ভয় হচ্ছে মুর্শিদাবাদের জনৈক এম এল এ হয়ত মুখ্যমন্ত্রীকে বলবেন যাতে তাঁর এই জমিটি না নেওয়া হয় এবং মুখ্যমন্ত্রী যদি তাঁর সেকথা শোনেন তাহলে হয়ত এই জমিটা আর নেওয়া হবে না। যেকথা উচ্চারণ করা হয়েছে এই বিলের মধ্যে তাতে ওই একই কথা আসবে যে আমাদের মন্ত্রিমহাশয় হয়ত ওই কর্মীদের সঙ্গে বা বন্ধু বান্ধবদের সঙ্গে তাদের মনোরঞ্জন করবার জন্য বা তাদের দলের মধ্যে ঠিকভাবে রাখবার জন্য হয়ত গরিবের সামান্য ভিটেমাটি যেটুকু আছে সেটা তাস খেলার আড্ডাখানায় পরিণত করবার জন্য গ্রহণ করবেন। সেই জন্য এর উদ্দেশ্য ভাল থাকলেও আমার একটা ভয় থাকছে যে এর দ্বারা সাধারণ গরিব মানুষের জমি নেওয়া হবে, বড়লোকের জমি নেওয়া হবে না। আমি দেখব এই আইনের বলে আমাদের এখানে যে দুজন মন্ত্রী আছেন যাঁর একজন জোতদার এবং আর একজন রাজা তাঁদের কতখানি জমি গ্রহণ করা হয়েছে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমোখীলাল মণ্ডলঃ** মাননীয় স্পীকার মহাশয়, ভূমি এবং ভূমি রাজস্বমন্ত্রিমহাশয় ওয়েস্ট বেঙ্গল রিকুইজিশন অ্যান্ড অ্যাকুইজিশন (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা এনেছেন তাকে আমি পূর্ণভাবে সমর্থন করি। এই বিলের উদ্দেশ্য মহৎ জনকল্যাণের জন্য। আমি মনে করি এরকম একটা বিলের খুবই দরকার ছিল। অনেক সময় শিক্ষা প্রতিষ্ঠানের জন্য, রাস্তাঘাটের জন্য, [illegible]

দরকার হয়, জনকল্যাণমূলক প্রতিষ্ঠান করতে জমির দরকার হয়। কিন্তু আমরা লক্ষ্য করেছি আমরা তারজন্য জমি দখল করতে পারি না। আজকে যে বিল আনা হল তাতে আমি মনে করি এই উদ্দেশ্য সাধিত হবে। কিন্তু এই প্রসঙ্গে একটা কথা বলি এই যে বিল আনা হল এর প্রয়োগ যাতে সার্থকভাবে হয় তার প্রতি লক্ষ্য রাখতে হবে। অনেক সময় গরিব লোকের জমি গ্রহণ করা হয়, তার সমস্ত কিছু চলে যায় কিন্তু সে কমপেনসেসন পায় না। ২০ বছর আগে যে জমি অধিগ্রহণ করা হয়েছে তার কমপেনসেসন পায় নি এরকমও দেখা যায়। যার সমস্ত জমি চলে গেল অথচ সে কমপেনসেসন পেল না এই অবস্থায় মানুষ কোথায় গিয়ে দাঁড়ায়। কাজেই আমি বলছি যে জমি আমরা অধিগ্রহণ করব তার কমপেনসেসন যেন ৩ মাসের মধ্যে দেওয়া হয়। আমাদের একথাটা মনে রাখতে হবে যে, জনকল্যাণের জন্যই তার জমিটা নেওয়া হল।

আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ করবো যেন তিনি এই বিষয়ে লক্ষ্য রাখেন এবং আজকে আর এস পি-র সদস্য যে আশংকা প্রকাশ করেছেন যে আমাদের সরকার কেবল এই আইন দরিদ্রদের বিরুদ্ধে প্রয়োগ করবেন সেটা ঠিক নয়। আইন সকলের জন্য সমান। আশা করি ধনীদরিদ্র নির্বিশেষে এটা প্রয়োগ করা হবে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরজনীকান্ত দলুইঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় ভূমি রাজস্বমন্ত্রিমহাশয় আমাদের সামনে যে বিলটি এনেছেন সেটা আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে কয়েকটি বক্তব্য আমি এখানে রাখছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই ল্যান্ড অ্যাকুইজিশন বিলে যে অধিকার নেয়া হচ্ছে এটা স্পেশাল একসেপসানাল অধিকার, যে অধিকারের বলে সরকার জনগণের মৌলিক যে অধিকার, যে নাগরিকদের সম্পত্তির রক্ষার অধিকার নাগরিকদের সম্পত্তির উপরে হস্তক্ষেপ করা হয়। সেই অধিকার যখন সরকার প্রয়োগ করবেন আমি অনুরোধ করব যেন অত্যন্ত প্রয়োজনে এই অধিকার প্রয়োগ করা হয়। এবং সেই অধিকার যখন প্রয়োগ করা হবে এমনভাবে যেন প্রয়োগ করা হয় যাতে কোন দুস্থ, নিরন্ন গৃহহারা ব্যক্তি বা নাগরিক তাঁরা যেন আক্রান্ত না হন। সেজন্য বিশেষভাবে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যখন সরকারের প্রয়োজন হয় তখন তাঁরা দখল করেন কিন্তু আমরা দেখেছি হাজার হাজার বিঘা জমি দখল করে ফেলে রাখা হয়েছে। যেখানে আমরা কৃষির উন্নতির জন্য আগ্রহী আমাদের মাননীয় কৃষিমন্ত্রী যেভাবে চেষ্টা করছেন পশ্চিমবাংলায় গ্রীন রেভোলিউসন যাতে হয় সেখানে আমরা দেখছি হাজার হাজার দখলীকৃত জমি পড়ে রয়েছে। সেখানে কারখানা বা অন্য জিনিস করার নামে হাজার হাজার বিঘা জমি দখল করে রাখা হয়েছে কিন্তু সেখানে কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। এই বিষয়ে মাননীয় মন্ত্রিমহাশয়ের বিশেষ দৃষ্টি আকর্ষণ করতে চাই। গরিব জনসাধারণের এবং নাগরিকদের এই অধিকার যখন আপনারা খর্ব করেন তখন এইদিকে বিশেষ লক্ষ্য রাখা দরকার। যে সমস্ত জমি দখল করা হয়েছে তা দিয়ে যেন কার্যকরী ব্যবস্থা অবলম্বন করা হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বন্ধু আগে বলেছেন এবং সেই সঙ্গে সঙ্গে আমিও বলব যে যাদের জমি দখল করা হয়েছে তাদের ঠিকমত কমপেনসেসন দেবার ব্যবস্থা করা হয় নি। হলদিয়াতে যারা গৃহহারা ও বাস্তুচ্যুত হয়েছে তাদের এখনও পর্যন্ত কমপেনসেসন দেয়া হয় নি, বারে বারে আবেদন করা সত্ত্বেও তারা কমপেনসেসন পাচ্ছে না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যে সমস্ত ব্যক্তি গৃহচ্যুত বা বাস্তুচ্যুত হয়েছেন তাঁরা সরকারের কাছে আবেদন করেছেন যেন তাঁদের অবিলম্বে কমপেনসেসন দেয়া হয় এবং যাতে অন্য জায়গায় তাঁদের জমি দেবার ব্যবস্থা করা হয়। এবং সেই জমির উপর যাতে তারা ঘর করতে পারে তার জন্য যেন তাদের কমপেনসেসন দেবার ব্যবস্থা করা হয়। আমাদের মন্ত্রিমহাশয় যিনি অ্যামেন্ডমেন্ট এনেছেন যে ফ্রি ফ্রম এনকামব্রান্স অর্থাৎ সমস্ত দায়মুক্ত সেখানে আমি অনুরোধ করব যে ব্যক্তির জমি সরকার দখল করেছেন তারা যদি ২/৫ শো টাকায় তাদের গৃহ বন্ধক দিয়ে থাকেন বা ব্যাংকের কাছ থেকে ঋণ নিয়ে থাকেন তাহলে সরকার যখন দখল করবে সেই বন্ধকী টাকার দায়িত্ব সরকার যেন নেন। কিন্তু এখানে সরকার দায়িত্ব নিচ্ছেন না, সেই দায়িত্ব দিচ্ছেন যার জমি সরকার নিচ্ছেন তার উপর।

বা বাস্তুহারা হচ্ছে তার ঘর বন্ধক রয়েছে সেটা যেন সরকার দায়িত্ব গ্রহণ করেন। এই অনুরোধ জানিয়ে এবং এইদিকে সরকারের বিশেষ দৃষ্টি আকর্ষণ করে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-05—6-15 p.m.]

**শ্রীগুরুপদ খানঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের বিভিন্ন উন্নয়নমূলক কাজ করবার জন্য অনেক জায়গায় আমাদের ভূমি অধিগ্রহণ করতে হয়। কোন ভূমি না নিয়ে কৃষি হয় না কৃষিমন্ত্রী যত কাজই করুন। ভূমি ছাড়া আমাদের পি ডবলিউ ডি মিনিস্টার কি স্মল স্কেল ইন্ডাস্ট্রি মিনিস্টার কাজ করতে পারবেন না। এটা আমরা সকলেই জানি। এই ভূমি বিভিন্ন রকম ডেভেলপমেন্ট কাজের জন্য প্রয়োজন হয়ে থাকে। যে উদ্দেশ্যে আমরা এই আইনটা করেছি, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে আমাদের সমাজের বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য, যেমন ট্রান্সপোর্ট কমিউনিকেশনের ব্যবস্থা, ইরিগেশনের ব্যবস্থা, ড্রেনেজের ব্যবস্থা কিংবা শহরাঞ্চলেই হোক আর পল্লী অঞ্চলেই হোক, লিভিং কনডিশন, বসবাসের ব্যবস্থার জন্য, গৃহের উন্নয়নের জন্য, গৃহ নির্মাণের জন্য এবং এই সমস্ত কাজগুলির জন্য এবং আরও অন্যান্য কারণে আমরা ভূমি অধিগ্রহণ করে থাকি। কাজেই খুব একটা সদুদ্দেশ্য নিয়ে, দেশের উন্নয়নমূলক কাজের জন্যই ভূমি অধিগ্রহণ করা হয়। তবে কোন কোন বন্ধু আমাদের সমালোচনা করেছেন, অবশ্য অধিকাংশ সদস্যই আমাদের সমর্থন করেছেন। তিমির ভাদুড়ী মহাশয় এ সম্বন্ধে বলতে যেয়ে বলেছেন যদি মন্ত্রিমহাশয়ের বন্ধুর কোন কারখানা থাকে, তবে তাস খেলবার জন্য নাকি জমি দেওয়া হয়। এটা দুঃখের কথা, মন্ত্রিমহাশয়ের কোন বন্ধুর কোন কারখানা নাই। আমি একটা কথা তিমির ভাদুড়ী মহাশয়কে জানিয়ে দিই আমাদের কোন কোম্পানীর জন্য যখন ভূমি অধিগ্রহণ করে থাকি, তখন সোজাসুজি করতে পারি না। যেমন পি ডবলিউ ডি কিংবা ইরিগেশনের জন্য ভূমি অধিগ্রহণ করতে আমাদের জমির প্রয়োজন হয় না। এই ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ার রাস্তার জন্য এলাইন্‌মেন্ট করে দেবে, গৃহ নির্মাণের জন্য যে জায়গা প্রয়োজন হবে, সেই ইঞ্জিনীয়ার বলে দেবে, এলাইনমেন্ট দেবে, যে যে প্লট দরকার বলে বলবে, সেইগুলি আমরা অধিগ্রহণ করে থাকি। কাজেই আমি বা আমার দপ্তর কোন জমি গ্রহণ করে থাকে একথা বলতে পারেন না। কেন না তাদের এক্সপার্টরাই/টেকনিশিয়ান্সরা সেটা বলে দেবে। আর কোম্পানীর জন্য একটা বিশেষ বিধি ব্যবস্থা আছে, কোম্পানীর যে জমির প্রয়োজন হবে, তার জন্য একটা বিশেষ কমিটি করা আছে, সেই কমিটির মেম্বার আমার বিভাগের যিনি সেক্রেটারী, কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্ট-এর সেক্রেটারী, এগ্রিকালচার ডিপার্টমেন্ট-এর সেক্রেটারী, তাছাড়া আরও তিনজন মনোনীত সদস্য থাকেন, যাঁরা কোন শিল্পের জন্য কি জমি, কত জমি তা ঠিক করে দেন। সে অনুযায়ী আমরা জমি অধিগ্রহণ করে থাকি। সেজন্য তিমির ভাদুড়ী মহাশয়ের আশঙ্কিত হবার কারণ নাই। কোন মন্ত্রী, কমিটি না যতক্ষণ কি জমি কত জমি প্রয়োজন না বলছেন, কোন জমি আমরা অধিগ্রহণ করতে পারি না। আর এই যে সংশোধনী আনা হয়েছে সেটা বিশেষ কারণের জন্য, সেটা আমি আমার প্রারম্ভিক ভাষণে বলেছি। সরকার থেকে কোন্‌ জমি কাকে দেওয়া হচ্ছে, উদ্দেশ্য ইত্যাদি ঠিক করে দিচ্ছে, আর বিশেষ কাজের জন্য, উন্নয়নমূলক কাজের জন্য এখন জমি নিতে পাচ্ছি না, সেটা যাতে তাড়াতাড়ি অধিগ্রহণ করতে পারি, সেজন্যই এটা আনা হয়েছে। আমরা সবাই চাইব উন্নয়ন কাজ ত্বরান্বিত হোক, রাস্তাঘাট, হাসপাতাল বিভিন্ন উন্নয়নমূলক কাজ যেন তাড়াতাড়ি করতে পারি। সেজন্য আমি আশা করব যে উন্নয়নের কাজ দ্রুত করার জন্য ত্বরান্বিত করার জন্য এটা সর্বতোভাবে সমর্থন করবেন।

The motion of Shri Gurupada Khan that the West Bengal Land (Requisition and Acquisition) (Amendment) Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

**Mr. Deputy Speaker:** There are amendments in Clause 2 by Shri Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad. All the amendments are out of order and the Members have already spoken on this Bill. So I put Clause 2 to vote.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

Clause 3

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

Clause 4

**Mr. Deputy Speaker:** There are amendments in Clause 4 by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad. All the amendments are out of order and the Members have already spoken on this Bill. So I put Clause 4 to vote.

[6-15—6-19 p.m.]

The question that Clause 4 do stand part of the Bill was then put and a division taken with the following results:—

AYES

Abdul Bari Biswas, Shri.
Abdus Sattar, Shri.
Abedin, Dr. Zainal.
Abul Barkat Atawal Ghani Khan Choudhury, Shri.
Anwar Ali, Shri Sk.
Bandyopadhyay, Shri Sukumar.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bauri, Shri Durgadas.
Bhattacharya, Shri Narayan.
Bhattacharyya, Shri Pradip.
Bhattacharyya, Shri Harasankar.
Biswas, Shri Kartic Chandra.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Das, Shri Rajani.
De, Shri Asamanja.
Dolui, Shri Hari Sadhan.
Dutta, Shri Adya Charan.
Dutta, Shri Hemanta.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Sisir Kumar.
Goswami, Shri Sambhu Narayan.
Hembrem, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Khan, Samsul Alam, Shri.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Misra, Shri Kashinath.
Mitra, Shrimati Ila.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Mondal, Shri Jokhi Lal.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.

Mukherjee, Shri Sibdas.
Mukhopadhyaya, Shri Ajoy.
Murmu, Shri Rabindra Nath.
Nag, Dr. Gopal Das.
Naskar, Shri Ardhendu Sekhar.
Oraon, Shri Prem.
Paul, Shri Bhawani.
Phulmani, Shri Lalchand.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Aswini.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dwija Pada.
Sahoo, Shri Prasanta Kumar.
Santra, Shri Sanatan.
Saraogi, Shri Ramkrishna.
Sarkar, Shri Nil Kamal.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Sinha Roy, Shri Bhawani Prosad.

NOES

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri

Abstention

Khan Nasiruddin, Shri.

The Ayes being 59, the Noes 3 and the Abstention 1, the motion was carried.

Clause 5 and Preamble

The question that Clause 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that The West Bengal Land Requisition and Acquisition (Amendment) Bill, 1973, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-19 p.m. till 1 p.m. on Wednesday, the 21st February, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 21st February, 1973 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 3 Ministers of State, 3 Deputy Ministers and 186 Members.

[1—1-10 p.m.]

### Oath or affirmation of allegiance

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

### (Starred questions to which oral answers were given)

### মার্টিন লাইট রেলপথ

*৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পাবলিক আণ্ডারটেকিংস্ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া-আমতা মার্টিন লাইট রেলপথ চালাইবার জন্য কেন্দ্রীয় রেল সমীক্ষক দলের মতামতের বিষয় সরকার অবহিত আছেন কি;

(খ) অবহিত থাকিলে, তাহা কি কি;

(গ) ইহা কি সত্য যে, সম্প্রতি কেন্দ্রীয় রেলমন্ত্রী শ্রী টি এ পাই উক্ত মার্টিন রেল পরিদর্শন করিয়াছেন; এবং

(ঘ) সত্য হইলে, কেন্দ্রীয় রেলমন্ত্রী রাজ্যসরকারকে উক্ত রেল চালানর ব্যাপারে কোন আশ্বাস দিয়াছেন কিনা এবং দিলে তাহা কি?

**Dr. Zainal Abedin:** Mr. Speaker, Sir, yesterday we sat with all M.L.As. from Howrah and Hooghly and we held informal discussions and it was agreed upon that this question would be held over. But even then the question has come and the reply has also been placed on the table.

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কি বল্লেন বুঝতে পারলাম না।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** কালকে এক সংগে বসে ঠিক হয়েছিল যে, এই কোশ্চেনটা হেল্ড ওভার করা হবে। কিন্তু এখন যেহেতু রিপ্লাইটা এসে গেছে আমি এটা পড়ে দেবো—এর বেশী কিছু জানি না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** তা হ'লে কোয়েশ্চেনটা হেল্ড ওভার করা হোক—সাপ্লিমেন্টারি যখন করতে পারা যাবে না।

**Shri A. H. Besterwitch:** On a point of order, Sir. Is the Minister speaking from his seat?

**Mr. Speaker:** This House is not concerned with what was transacted in a private meeting. The question has come before the House and if you are ready you can read the reply.

**Dr. Zainal Abedin:** I have placed the answer on the table and I can read it. If the honourable member putting this question is agreeable to take up this held over question, I am prepared to give the reply.

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আমি যে প্রশ্ন করেছি তার উত্তরও পেয়েছি। এখন সাপ্লিমেন্টারি করতে পারব কিনা সেটাই হচ্ছে আমার কথা।

**Dr. Zainal Abedin:** That is up to you.

(ক) হাঁ অবহিত আছেন,

(খ) নিম্নলিখিত মতামত দিয়াছেনঃ

(ক) রেল লাইন এখন আগাছায় পূর্ণ। এবং বহু স্লিপার ফিসপ্লেট, অপসারিত হইয়াছে। এগুলি পুনরায় চালু করিতে মোট আনুমানিক ৮২ লক্ষ টাকা খরচ হইবে।

(খ) রেলওয়ে রাস্তার উপর যেসমস্ত দোকান, বাজার এবং কয়লা ডিপো তৈয়ারি হইয়াছে সেগুলি সম্বন্ধে পশ্চিমবঙ্গ-সরকারকে যথাযথ ব্যবস্থা নিতে অনুরোধ করা হইয়াছে।

(গ) চালু করার কাজ শুরু করার পর এই কাজ সম্পূর্ণ করিতে প্রায় ৫৩ সপ্তাহ সময় লাগিবে।

(ঘ) এই রেলওয়ে চালু করিতে হইলে নিম্নলিখিত যে কোন চারিটির মধ্যে একটির দ্বারা পরিচালিত হওয়া দরকারঃ—

(১) মার্টিন লাইট রেলওয়ে,

(২) পশ্চিমবঙ্গ-সরকার,

(৩) ভারত সরকারের রেলমন্ত্রক দপ্তর; এবং

(৪) কোন কোম্পানী অথবা আইন অনুযায়ী গঠিত কোন সংস্থা।

(ঙ) যদি মার্টিন বার্ণ রেলওয়েজকে চালু করিতে হয় তাহাদের প্রায় দু' কোটি টাকা লাগিবে, কারণ তাহাদের পূর্বেকার বকেয়া দেনা ৯৫ লক্ষ টাকা শোধ করিতে হইবে এবং বহু মূলধন প্রয়োজন হইবে।

(গ) হাঁ, ইহা সত্য।

(ঘ) কেন্দ্রীয় রেলমন্ত্রক মনে করেন, এই রেলওয়ে ব্রডগেজ রূপান্তরিত করা যুক্তিসংগত।

**শ্রীমহম্মদ সফিউল্লা** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি রেল সমীক্ষার রিপোর্ট যেটা আমি জানতে চেয়েছিলাম সেটা সম্বন্ধে অবগত আছেন কিনা এবং সেটা হাউসে রেখেছেন কিনা?

**ডাঃ জয়নাল আবেদিন:** আমি তার সামারি কালকে সবাইকে জানিয়েছি। স্যার, অ্যাজ পার রুলস, রিকোয়েস্ট ফর অ্যাকসান হয় না।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আমরা রেল সমীক্ষার রিপোর্টটি মন্ত্রিমহাশয়ের কাছে আছে কিনা জানতে চাইছি এবং সেটা হাউসে দেবেন কিনা এবং সেটা সভায় রাখতে আপত্তি কিসের আমরা জানি না।

**ডাঃ জয়নাল আবেদিন:** না, এত বড় রিপোর্ট রাখা যায় না। তা ছাড়া প্রশ্নোত্তরের মাধ্যমে রিকোয়েস্ট ফর অ্যাকসান হয় না।

**Mr. Speaker:** No request should be made on any point for action. You can ask for information or elucidation from the Hon'ble Minister on the point.

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মিঃ স্পীকার, স্যার, আমি স্পেসিফিক পয়েন্টগুলি জানতে চেয়েছি। আমার পয়েন্ট হচ্ছে সার্ভে রিপোর্ট ও'নার কাছে আছে কিনা এবং সেটা হাউসে দেবেন কিনা। উনি বলেছেন, জঙ্গলে লাইন ভর্তি আছে, কয়লা ডিপো হয়েছে ইত্যাদি ইত্যাদি—দ্যাট ওয়াজ নট মাই পয়েন্ট। মাই পয়েন্ট ইজ, যে আপনি সার্ভে রিপোর্ট জানেন কিনা এবং সেটা সম্পূর্ণ হাউসে প্লেস করবেন কিনা।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মিঃ স্পীকার, স্যার, আমি কালকে সার্ভে রিপোর্টের সামারি রিপোর্ট দিয়েছি এবং তাতে আমি ইলাবোরেট রিপোর্ট দিয়েছি। আজকে উনি যে যে পয়েন্ট প্রশ্ন করেছেন সে বিষয়েও আমি স্পেসিফিক পয়েন্টের অ্যানসার দিয়েছি।

It is up to you, Mr. Speaker, to decide whether any answer was specific to the point or not.

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মিঃ স্পীকার, স্যার, আপনি দয়া করে আমার এই প্রশ্নটা একবার শুনুন। এতে আছে, 'হাওড়া-আমতা মার্টিন লাইট রেলপথ চালাইবার জন্য কেন্দ্রীয় রেল সমীক্ষক দলের মতামতের বিষয় সরকার অবহিত আছেন কি'-এর উত্তরে উনি বলেছেন 'হ্যাঁ'। তারপরে আছে অবহিত থাকিলে তাহা কি কি, অর্থাৎ রিপোর্ট কি। আপনি রিপোর্ট কোথায় জানিয়েছেন সেটা দয়া করে আমাদের বলুন।

**Dr. Zainal Abedin:** Sir, in my statement I have elucidated all the points.

**Mr. Speaker:** Yesterday the Hon'ble Minister made a statement and a copy of the statement was circulated to all the Members.

**Shri Md. Safiullah:** Sir, the statement is a different thing. He says that he has summarised the report, but the Hon'ble Minister has omitted the main point. I have studied the complete report thoroughly.

**Dr. Zainal Abedin:** Sir, it is a big report. I have already given a summary of the report in my statement.

**Shri Md. Safiullah:** Sir, certain portions of the report have been omitted.

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ। উনি যে রিপোর্ট দিয়েছেন সেটা যদি সামারী রিপোর্ট, তা হলে আমাদের পুরো রিপোর্টটা কেন লাইব্রেরী টেবিলে দেবেন না বা দেওয়া হবে না। এটাতো আমাদের অধিকার ক্ষুণ্ণ করা হচ্ছে।

**Dr. Zainal Abedin:** This question does not arise, Sir. No request for action can be made on this.

**Shri Aswini Roy:** Sir, I am on a point of privilege.

**Shri Kumar Dipti Sen Gupta:** Sir, there is a difference between a statement outside the House and a statement, or an assurance given in the House by the Hon'ble Minister. Since it is a very important matter from the public point of view and is being agitated outside, not only that, the West Bengal Government is also taking very keen interest in the matter, may I draw the attention of the Hon'ble Minister to his answer to question No. (gha) that এখানে ব্রডগেজ লাইনের কথা আছে। এখন সাপ্লিমেন্টারী হচ্ছে সেখানে ব্রডগেজ লাইন করা হবে কিনা এবং হলে কবে হবে?

**ডাঃ জয়নাল আবেদিনঃ** চিফ মিনিস্টার দিল্লী গিয়েছেন, এ সম্পর্কে আলাপ-আলোচনা করবেন এবং তারপর এটা ঠিক হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্যার, স্যাটিসফ্যাক্টারী উত্তর আমরা সাপ্লিমেন্টারীর পাচ্ছি না। এই পয়েন্টটা নিয়ে অনেক জল ঘোলা হয়েছে আমরাও ডিসগাসটেড হয়ে গিয়েছি। আমরা

ক্যাটিগরিক্যালি উত্তর চাচ্ছি এটা চলবে কিনা। তাতে ৫৩ সপ্তাহ লাগবে কি ২ সপ্তাহ লাগবে তা আমরা জানতে চাই নি। আমাদের জিজ্ঞাস্য, লাইট রেলওয়ে চলবে, না, ব্রডগেজ হবে?

[1-10—1-20 p.m.]

**Dr. Zainal Abedin:** Let him put a fresh question in that form and I am prepared to give the answer.

**Shri Mohammad Shafiullah:** May be, it had been put in a wrong way but I have not received a complete answer.

**Mr. Speaker:** Hon'ble Minister has stated that 'I have given the substance of the Railway Survey Report that has been received by the Government of West Bengal'. The more important substance of the big report has already been placed before the House and a statement has been made. Now, if you want details of the big survey report, it is not possible for him within the short purview of the question or the supplementary to place the entire report before the House. Moreover, correspondence is going on between the Central Government and West Bengal Government and I think the matter has not yet been settled. Chief Minister also has gone to Delhi to finalise the matter. It is in the formulation stage and no final and detailed information is before West Bengal Government I draw your attention to rule 44 wherein it is stated: "In matters which are or have been the subject of correspondence between the State Government and Government of India or the Government of any other State, no question shall be asked except as to matters of fact, and the answer shall be confined to a statement of fact". I think the statement of fact has already been placed by the Hon'ble Minister on the floor of the House and correspondence is still going on; negotiation is still going on and the matter has not yet been finalised. So it should not be pressed and no question should be asked on that matter.

**Shri Mohammad Safiulla:** Some important points have been omitted and I draw your attention to paragraph 18 of the Railway Survey Report. It is stated that this 16 km train from Howrah Maidan to Bargachia can be made ready in six weeks by the engineering and signal branches of the organisation. This is an important paragraph but it has not been mentioned in the report submitted by the Hon'ble Minister.

উনি যে রিপোর্টের এক্সট্র্যাক্ট দিয়েছেন,

It is incomplete and main points incomplete. If you will allow me I can submit the report and place it on the Table.

**Mr. Speaker:** I have pointed out rule 44 to you. Correspondence is going on and over the survey report there may not be an agreement between the State and the Centre. It is in the process of formulation; it has not taken any definite shape. Chief Minister has gone to Delhi to finalise it. There is a survey report no doubt but that is being examined by the West Bengal Government and over and above that there is some suggestion. All these things are going on. Negotiation is still going on. Chief Minister has gone to Delhi to negotiate over this particular issue. So the matter is pending between the State and the Central Governments. Hence I think you cannot ask the Minister to place the entire matter before the House.

**Shri Mohammad Safiulla:** I am not satisfied, Mr. Speaker, Sir, because this tussle between the Centre and the State is going on for the last 2 years and we, the people, are suffering. So, what is the remedy? This question must be cleared.

**Mr. Speaker:** I request you to bring a resolution for fuller discussion and I will admit it. Because many members are interested about it and have expressed their sentiment a resolution may be tabled for fuller discussion. Rule 44 stands on the way of putting any question.

**শ্রীমতী ইলা মিত্রঃ** মার্টিন রেল সম্পর্কে এই হাউসের সকলের দাবি, এটা যাতে তাড়াতাড়ি চালু করা হয় এবং এই বিধানসভায় সেই বিবৃতি দেওয়া হয়েছিল যে তাড়াতাড়ি চালু করার ব্যবস্থা করা হবে,

**Dr. Jainal Abedin:** Sir, I oppose this because I have never make a statement like that.

**শ্রীমতী ইলা মিত্রঃ** এই হাউসের সেন্টিমেন্ট যত তাড়াতাড়ি সম্ভব মার্টিন রেল চালু করা সম্পর্কে মিনিস্টার যে স্টেটমেন্ট ইশ্যু করেছেন, তাঁদের প্রাইভেট টকস্, তাতে যে বক্তব্য থাকা উচিত ছিল, সেই বিষয়ে নেই। সেই স্টেটমেন্ট অমাদের হাউসের মাননীয় সদস্যদের কাছে দেওয়া হোক, এটাই আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ।

**Mr. Speaker:** That has already been given—a summary has been given.

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয়া সদস্যা শ্রীমতী ইলা মিত্রের বক্তব্যের উত্তরে বলছি, আমি কখনও বলি নি যে, এই রেল এখনই চালু করতে পারবো এবং যে স্টেটমেন্ট আমি সার্কুলেট করেছি, সেটা এই হাউসে সার্কুলেট করা হয়েছে, নট আউট সাইড দি হাউস। সেই স্টেটমেন্টে এক জায়গায় বলা হয়েছিল হাওড়া এবং হুগলির জনপ্রতিনিধিরা, এম এল এ-রা চিফ মিনিস্টার এবং আমি একসঙ্গে ডিসকাসন করবো মার্টিন রেল সম্পর্কে এবং সেই ডিসকাশন আমরা কালকে করেছি, তারই ভিত্তিতে আজকে চিফ-মিনিস্টার দিল্লী গেছেন, সেখানে মার্টিন রেল নিয়ে আবার ডিসকাশন হবে।

That is statement of fact and no question of twisting.

**শ্রীকানাই ভৌমিকঃ** সিম্পল কোশ্চেন হচ্ছে, স্টেটমেন্ট উনি দিয়েছেন সামারি অব দি রিপোর্ট, আমি বলছি সেই হোল রিপোর্টটা আমাদের কাছে দেবার জন্য। আমরা কেন সেটা পাবো না এম এল এ হিসাবে?

**ডাঃ জয়নাল আবেদিনঃ** তার আলাদা পদ্ধতি আছে।

**শ্রীসনৎকুমার মুখার্জীঃ** আপনারা বলছেন যে, হওয়া সম্ভব নয়, কিন্তু হিয়ার ইজ দি রিপোর্ট, এটায় বলা হচ্ছে যে হওয়া সম্ভব।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** নো।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, মার্টিন রেল কোং গোপনে সমস্ত রেল এবং তার যন্ত্রপাতি নিলাম করে দেবার চেষ্টা করছে?

**ডাঃ জয়নাল আবেদিনঃ** এই সম্বন্ধে একটা অ্যাডজোর্নমেন্ট প্রসিডিংস মহামান্য হাইকোর্টের কাছে পেন্ডিং আছে, এর বেশী কিছু জানি না।

[10-20—10-30 p.m.]

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্টিন রেল নিয়ে এখানে যে তর্ক-বিতর্ক হয়েছে তাতে একটা বিষয় প্রমাণ হয়ে গেছে যে আমাদের এই অ্যাসেম্বলি চায় ঐ মার্টিন রেল যত শীঘ্র চালু করা এবং তা যাতে হয় -এটা কনসেনশান অব দি হাউজ। মাননীয় মন্ত্রিমহাশয় কি কেন্দ্রীয় সরকারকে এই কথা বলবেন যে এই হাউস চায় যাতে অনতিবিলম্বে ওটা চালু করা হয়?

**ডাঃ জয়নাল আবেদিনঃ** আমাদের গেলবারে এটাই রেজলিউশন ছিল। এই সম্বন্ধে রেজলিউশন আন্ডার ১৮৫তে এই হাউস সর্বসম্মতভাবে তা জানিয়েছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** আপনি যে রুলের কথা বললেন তাতে খুব ক্লিয়ারলি লেখা আছে, আমরা যদি কোন ম্যাটার অব ফ্যাক্ট-এর উপর আলোচনা করি বা প্রশ্ন করতে চাই, তা হলে হবে, কারণ এটা কনসেনশাস অব দি হাউস, ইট ইনক্লুডস দি ম্যাটার অব ফ্যাক্ট. কেন না এর সঙ্গে যুক্ত হয়ে যাবে। এই পশ্চিমবাংলার বিধানসভা আজকে যে কনসাস দিচ্ছে, মন্ত্রি-মহাশয় কি কেন্দ্রীয় সরকারের কাছে জানিয়ে এই কথা বলতে পারবেন যাতে এটা ত্বরায় ব্যবস্থা করা হয়?

ডাঃ জয়নাল আবেদিনঃ এখান থেকে ইউনানিমাস রেজলিউশন গেছে, আমরা নিজেরাও বক্তব্য রেখেছি, শুধু তাই নয়,

for the satisfaction of honourable members

এখানে বিভিন্ন পত্রপত্রিকায় এই সম্বন্ধে বেরিয়েছে, সেইগুলো আমরা সব পাঠিয়ে দিয়েছি, যেগুলো বাংলা পত্রিকায় বেরিয়েছিল, সেইগুলো ইংলিশ ট্রানশ্লেশন করে আমরা পাঠিয়ে দিয়েছি। বাংলা কাগজের এডিটোরিয়াল—সম্পাদকীয়তে যা বেরিয়েছিল, সেইগুলো ট্রান্সলেশন করে পাঠিয়ে দিয়েছি। উই আর অলসো কিন অন দিস সাবজেক্ট।

**Mr. Speaker:** I think everyone is sharing the same sentiment as expressed by Shrimati Ila Mitra and Md. Safiulla. I can assure you that if there is any resolution or a motion I will give my best consideration so that a discussion on the matter is held. But it is not the proper forum or proper place or proper time to raise all these big questions or to insist that full report should be placed. You can bring any motion or resolution and I will give all scope to have a full discussion on the matter.

**শ্রীমহম্মদ সাফিউল্লাঃ**

রিপোর্টে দেখছি যে, ৬ উইকের মধ্যে করা সম্ভব হবে। অথচ মন্ত্রিমহাশয় বলছেন যে না, আমি এমন কোন কথা বলি নি। সেন্ট্রাল গভর্নমেন্টের সংশ্লিষ্ট দল তারা যখন বলছেন যে ৬ উইকের ভেতর করা সম্ভব, সেখানে প্রভিন্সিয়াল গভর্নমেন্ট থেকে কেন টালবাহানা করা হচ্ছে?

**Dr. Zainal Abedin:** I have mentioned the details. I would invite the attention of the honourable Member to the statement I made yesterday. If there is discrepancy I am prepared to face it. There is no discrepancy.

### ম্যাসানজোর বিদ্যুৎ উৎপাদনকেন্দ্রে উৎপাদিত বিদ্যুৎ

৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১০২।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ম্যাসানজোর বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রে যে তিন মেগাওয়াট পরিমাণ বিদ্যুৎ উৎপন্ন হয়, তাহার মাত্র এক মেগাওয়াট পরিমাণ বিদ্যুৎ বাস্তবে কাজে লাগান হয়; এবং

(খ) অবগত থাকিলে—

(১) এই অপচয়ের কারণ কি, এবং

(২) এই অপচয় রোধ করিবার জন্য কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা, এবং থাকিলে, তাহা কি?

**শ্রীআবুল বরকত আতাউল গণি খাঁন চৌধুরীঃ** (ক) ম্যাসানজোড় জলবিদ্যুৎ কেন্দ্রের বিদ্যুৎ উৎপাদনক্ষমতা ৪ মেগাওয়াট, ৩ মেগাওয়াট নহে। বিভিন্ন সময়ে ১ মেগাওয়াট হইতে ৩ মেগাওয়াট পর্যন্ত বিদ্যুৎ কাজে লাগান হয়।

(খ) (১) বীরভূম এলাকায় পশ্চিমবংগ বিদ্যুৎ পর্ষদের যে ডিস্ট্রিবিউশন ও ট্রান্সমিশন লাইন বর্তমানে আছে, তাহার মাধ্যমে উৎপন্ন জলবিদ্যুৎ-এর পুরা অংশ কাজে লাগান অনেক সময়ই সম্ভব হয় না।

(২) হাঁ, আছে।

পশ্চিমবংগ বিদ্যুৎ পর্ষদ সিউড়ি ও সাঁইথিয়ার মধ্যে অতিরিক্ত ৩৩ কেভি ট্রান্সমিশন লাইন বসানোর কাজ ১৯৭৩ সনের জানুয়ারিতে শুরু করিয়াছে। এই লাইনের কাজ সম্পন্ন হইলে অপচয় রোধ করা যাইবে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** যে অপচয় রোধ করা যাবে বলেছেন, তার কাজ আরম্ভ হয়ে গেছে, না হবে?

**শ্রীআবদুল বর্কত আতায়ুল গণি খাঁন চৌধুরীঃ** বললাম তো যে জানুয়ারিতে ট্রান্সমিশন লাইন বসানোর কাজ আরম্ভ হয়েছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** এই যে ইলেকট্রিক উৎপন্ন হতে চলেছে—সিউড়িতে এই বিষয়ে অফিসাররা কমপ্লেন করেছেন আপনারা বলে এলেন অবিলম্বে দুই মেগাওয়াট ইলেকট্রিসিটি ... ... লাইন করবেন, কিন্তু তারপর পাঁচ মাস পেরিয়ে গেল, এখনও লাইন হয় নি, এত দেরি হবার কারণ কি?

**শ্রীআবদুল বর্কত আতায়ুল গনি খাঁন চৌধুরীঃ** উনি কি শুনেছেন না শুনেছেন জানি না, তবে একটা কথা বলছি ট্রান্সমিশন লাইন না হলে বিদ্যুৎ নিয়ে যাওয়া যায় না। ট্রান্সমিশন লাইন করতে অনেক সময় লাগে এই ট্রান্সমিশন লাইন ... ... ... বলা হচ্ছে, এটা ইরিগেশন ডিপার্টমেন্টের চার্জে ছিল, আমরা ... ... ইলেকট্রিসিটি বোর্ডের মাধ্যমে এনেছি। এখানে যে চার মেগাওয়াট উৎপন্ন হবে, সেটা যাতে কাজে লাগানো হয়, তার চেষ্টা করা হচ্ছে এবং এই সম্বন্ধে আমি অনারেবল মেম্বারদের বলেছি কানাডা বাঁধে যতটা জল রাখা দরকার, সেই জল রাখতে পারলে চার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন আমরা করতে পারবো। আমরা সেই জল রাখার ব্যবস্থা করছি। আমরা যত তাড়াতাড়ি ট্রান্সমিশন লাইন, ডিস্ট্রিবিউশন লাইন করা যায় তার চেষ্টা করছি।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মন্ত্রিমহাশয়কে আমি জিজ্ঞাসা করতে পারি কি, এই যে বিদ্যুৎ সংকট চলছে ... সেখানে ৪ মেগাওয়াটের জায়গায় ২ মেগাওয়াট সাপ্লাই হচ্ছে এবং ... যে বিদ্যুতের অপচয় হচ্ছে তার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীআবদুল বর্কত আতাউল গনি খাঁন চৌধুরীঃ** অপচয় এই জন্য হচ্ছে যে, ট্রান্সমিশন লাইন আমাদের নেই, সেই লাইন আমাদের নতুন করে করতে হচ্ছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** সেই ট্রান্সমিশন লাইন এত দিন করা হয় নি কেন?

**শ্রীআবদুল বর্কত আতাউল গনি খাঁন চৌধুরীঃ** আগের গভর্নমেন্টের যারা ছিলেন তাদের জিজ্ঞাসা করুন।

### জমির মালিকানা প্রমাণে ইনকোয়ারি কমিশন

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২।) **শ্রীগংগাধর প্রামাণিকঃ** ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বসিরহাট মহকুমা অন্তর্গত হাড়োয়া থানার মধ্যে গোপালপুরে শ্রীগোপাল গড়ের ২ লক্ষ বিঘা জমির মালিকানা প্রমাণের সাপেক্ষে যে ওয়ান ম্যান এনকোয়ারি কমিশন নিয়োগ করা হইয়াছিল সেই কমিশন সরকারের নিকট কোন রিপোর্ট দাখিল করিয়াছেন কিনা;

(খ) দাখিল করিয়া থাকিলে, তাহার ফলাফল কি;

(গ) এই কমিশনের কার্যাদির জন্য সরকারের মোট খরচ কত হইয়াছে;

(ঘ) এই কার্যের জন্য কোন স্থায়ী বা অস্থায়ী কর্মচারী নিয়োগ করা হইয়াছে কিনা এবং হইলে, কোন্ ক্ষেত্রে কতজন; এবং

(ঙ) এই কমিশনের জন্য কোন ভিন্ন অফিস খোলা হইয়াছিল কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** (ক) দুই সদস্যবিশিষ্ট (শ্রীবিশ্বনাথ মুখার্জী, এম এল এ এবং শ্রীঅরুণ মৈত্র, এম এল এ) কমিশন তাঁহাদের রিপোর্ট গত ৩০শে জানুয়ারি ১৯৭৩ তারিখে সরকারের নিকট দাখিল করিয়াছেন।

(খ) কমিশনের অনুসন্ধানের ফলে দেখা যায় যে, বসিরহাট মহকুমার অন্তর্গত হাড়োয়া বাদুড়িয়া ও বসিরহাট থানার অধীন ১৬টি মৌজায় এবং বারাসাত মহকুমার অন্তর্গত বারাসাত থানার অধীন ২টি মৌজায় সর্বমোট ১৮টি মৌজায় শ্রীগোপাল গুহ স্বনামে, বেনামে, পিতার নামে এবং জবরদখলকারী হিসাবে মোট ১,৭৫২·৯৯ একর জমি দখল করেন।

(গ) ৩১শে জানুয়ারি ১৯৭৩ পর্যন্ত ১৫,৮৯৫·৪২ টাকা ব্যয় হইয়াছে। ইহা ছাড়া বকেয়া বিলের জন্য অতিরিক্ত আরও আনুমানিক ৭,২৫০ টাকা ব্যয় হইবে।

(ঘ) কোন স্থায়ী কর্মচারী নিযুক্ত করা হয় নাই। মাত্র চারিজন ৪র্থ শ্রেণীর কর্মচারীকে অস্থায়িভাবে নিয়োগ করা হইয়াছিল।

(ঙ) এই কমিশনের কার্যের জন্য পৃথক অফিস খোলা হইয়াছিল।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** চিফ্ মিনিস্টার এখানে ঘোষণা করেছিলেন, বিশ্বনাথবাবুকে নিয়ে ওয়ান-ম্যান কমিশন হবে। আজকে দেখছি এটা টু-মেন্স কমিশন হয়েছিল, এটা কি বিশ্বনাথ-বাবুর অনুরোধে টু-মেন্স কমিশন হয়েছিল, না চিফ্ মিনিস্টার নিজেই ঐ কমিশন করেছিলেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** বিশ্বনাথবাবু, আমাদের মুখ্যমন্ত্রীকে বলেছিলেন সেই হিসাবে আমাদের চিফ্ মিনিস্টার অরুণ মৈত্রকে নিযুক্ত করেছিলেন।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** তিনি কি একা এই কমিশন চালাবার সাহস পান নি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মিঃ স্পীকার স্যার এর উত্তর দেওয়া আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** এই রিপোর্টে কি লেখা আছে যে, সমস্ত সাক্ষীদের হাজির করা যায় নি।

**শ্রীগুরুপদ খাঁনঃ** হ্যাঁ।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** কেন করা যায় নি সে কথা কি লেখা আছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** হ্যাঁ।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** কি জন্য করা যায় নি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** অনেকে শ্রীগোপাল গুহর ভয়ে আসতে পারছে না বা আসতে পারে নি, এই রকম কথা রিপোর্টে উল্লেখ আছে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** সেখানে স্বরাষ্ট্র বিভাগ, পুলিস বা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সাহায্যের কথা কি উল্লেখ আছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** কমিশনের কাছে সে রকম রিপোর্ট আছে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আপনারা এ সম্বন্ধে কমিশনের সঙ্গে কি কোন রকম আলাপ-আলোচনা করেছেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** কিসের সম্বন্ধে?

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** এই যে কমিশন এনকোয়ারী করছে, সেই সম্বন্ধে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** আমাদের সঙ্গে এই রকম কোন আলোচনা হয় নি।

[1-30—1-40 p.m.]

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** এমন কোন কথা কমিশনে লেখা আছে কি যে, চাষীরা আসতে সাহস পাচ্ছে না বা ভয় পাচ্ছে এবং এ সম্বন্ধে কোন প্রস্তাব এসেছিল কিনা যে, যাতে তাদের আনান যেতে পারে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** কমিশনের দুজন সদস্য ছিলেন, তাঁদের এই বক্তব্যই রিপোর্টের মধ্যে আছে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আপনি কি মনে করেন না যে, তাঁরা এটা স্বরাষ্ট্র বিভাগকে না জানিয়ে তাঁদের কর্তব্য তাঁরা ঠিক মতন করেন নি?

**Mr. Speaker:** It is a matter of opinion Mr. Pramanik. This question is disallowed.

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আমার সঙ্গে বিশ্বনাথবাবুর একদিন যা কথা হয়েছিল সেটা আপনার অবগতির জন্য জানাচ্ছি।

**Mr. Speaker:** Mr. Pramanik, you cannot give information to this House.

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আমি তাঁকে বলেছিলাম আপনার যদি কোন অসুবিধা হয় আপনি আমাকে বললে আমি আপনার সমস্ত সাক্ষী হাজির ক'রে দিতে পারব—একথা কি উল্লেখ করা আছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** এই রিপোর্ট-এর মধ্যে এ রকম ধরনের কোন কথার উল্লেখ নেই?

**Mr. Speaker:** Mr. Pramanik, let other members put questions. Generally, I allow three supplementaries, but now I have allowed you more than three supplementaries. So, you please sit down.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** ১,৭৫২·৯৯ একর যে জমি চুরি ক'রে রেখেছে যা এই রিপোর্ট-এর মধ্যে আছে তাকে কি মিসা-তে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** না, মিসা-তে অ্যারেস্ট করা হয় নি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** রিপোর্ট-এ দেখতে পাচ্ছি যে সে রিটার্ন দাখিল করেন নি। গভর্নমেন্ট বলেছিলেন রিটার্ন দাখিল না করলে মিসা-তে দেওয়া হবে। উপরন্তু যাঁরা সাক্ষী দিতে যাবে তাদেরও ভয় দেখানো হয়েছে। এর বিরুদ্ধে মিসা-তে অ্যারেস্ট না করার কারণ কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** আমাদের ডিপার্টমেন্ট থেকে এই কমিশন নিয়োগ করার বহু পূর্ব থেকে সমস্ত বিগ জোতদারদের বিরুদ্ধে যথাবিহিত আইনানুগ ব্যবস্থা করা হচ্ছে এবং শ্রীগুহ তার মধ্যে অন্যতম। তবে যারা জমি চোর তাদের মিসা-তে অ্যারেস্ট করার ক্ষমতা আমাদের নেই।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** অ্যারেস্ট হয়েছে কিনা সেটা স্বরাষ্ট্র বিভাগ বলতে পারবে। কিন্তু তাঁর দপ্তরে এই ইনফরমেশন থাকা উচিত যে, জমি রাখতে পারবে সেই জমি কেন সে রেখেছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** অ্যারেস্ট হয় নি, তবে তার সম্বন্ধে সেটেলমেন্ট আইন অনুসারে যা কিছু ব্যবস্থা অবলম্বন করা উচিত ছিল তা করা হচ্ছে। ইতিমধ্যে কমিশন হওয়ায় কমিশনের উপর এই দায়িত্ব পড়েছিল। ১,৭৫২·৯৯ একর জমি সম্বন্ধে কি ব্যবস্থা করছি সে সম্বন্ধে ডিটেলস্ আলোচনা করতে পারি। কিন্তু মিসা-তে অ্যারেস্ট করা সম্বন্ধে আমার দপ্তর কিছু বলতে পারবে না।

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্তঃ** মিসা-তে অ্যারেস্ট করানোর ব্যাপারটা স্বরাষ্ট্র দপ্তরের ব্যাপার। কিন্তু তাকে এতে অ্যারেস্ট করা হোক এরকম কোন রেকমেন্ডেসান কি আপনার দপ্তর স্বরাষ্ট্র দপ্তরকে করেছেন?

**Mr. Speaker:** Shri Sen Gupta, you know that though the Bill was passed here for arresting persons under the MISA that has not yet received the assent of the President. So, the question of arresting any person under the MISA does not arise.

**Shri Kumar Dipti Sen Gupta:** Sir, if the answer is like what you say, then our supplementaries will be whether India Government has been moved to accord sanction immediately to such an important provision. That is why, I am putting supplementary.

**Mr. Speaker:** But it is not for the department of Shri Gurupda Khan to answer this question

**Shri Kumar Dipti Sen Gupta:** Sir, it is a joint responsibility.

Sir, the question is of such importance that this Assembly unanimously passed the Bill and sent it to the Central Government to accord its sanction thereto to such an important provision. Sir, the responsibility of the Cabinet is a joint responsibility and are we not entitled to put questions in the form of supplementaries to know what they have done in this respect?

**Mr. Speaker:** The quesiton as to why the Central Government has not given its approval is a completely separate issue and it does not come under the purview of this question.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** যে এনকোয়ারী কমিশনকে বাধা দিয়ে সাক্ষী আনতে দেয় নি ল্যান্ড ইউটিলাইজেসান ডিপার্টমেন্ট এনকোয়ারী কমিশনকে বাধা দিচ্ছে এই কথা স্বরাষ্ট্র দপ্তরে জানিয়ে বিহিত ব্যবস্থা করতে বলেছিলেন কিনা?

(নো রিপ্লাই)

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্তঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আমাদের জানালেন ১,৭৫২·৯৯ একর জমি এখনও তাঁর হাতে আছে। এই অ্যাক্ট ১৯৫৫ সালে এসেছে, চারটি কি পাঁচটি মৌজায় এই জমিগুলি রয়েছে। তিনি এই ১৮ বছরের মধ্যে যেসব সরকারী কর্মচারী সেখানে থেকে এই রকম জোতদারদের বিরুদ্ধে ব্যবস্থা কিছু অবলম্বন করে নি তাদের বিরুদ্ধে কোন স্টেপ নেবার ব্যবস্থা কি তিনি করেছেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রশ্নটি আশা করেছিলাম। আমাদের ডিপার্টমেন্টের সরকারী কর্মচারী কি কি ব্যবস্থা নিয়েছেন এই ১,৭৫২·৯৯ একর জমি সম্বন্ধে সেটা জানতে চেয়েছেন, জানা উচিত। ২।৩টি মৌজায় নয়, অনেকগুলি মৌজায় আছে, আমি নামও বলতে পারি। আমি কমিশনের রিপোর্টের কথা উল্লেখ করছি। কমিশনের রিপোর্ট থেকে আমি যা পেয়েছি তা থেকে আপনাদের কাছে জানাচ্ছি এবং আমাদের দপ্তর কি ব্যবস্থা অবলম্বন করেছেন তাও বলে দিচ্ছি। এই ১,৭৫২·৯৯ একর জমি এবং আরো ১১৭·৩৮ একর জমি বিভিন্নভাবে শ্রীগুহের কাছে আছে। একটা হচ্ছে তিনি ফোর্সিবল পজেসান ক'রে রেখেছেন

অপরের নামে যে জমি তা হচ্ছে ৫·১৭ একর, আর তাঁর ফোরাসিবল পজেসানের রেকর্ড হয়েছে অমিয় গুহ মহাশয়ের নামে কিংবা কনফার্মড বেনামদারের নামে ২৪·৬৩ একর। গভর্নমেন্টের খাস ল্যান্ড যা তিনি দখল করে রেখেছেন সেটা হচ্ছে ৭০ ডেসিমাল। তার সম্বন্ধে আমরা ব্যবস্থা নিয়েছি। আর গভর্নমেন্টের খাস ল্যান্ড ইল্লিগ্যাল পজেসানে তাঁর যা আছে, ইল্লিগ্যাল পজেসান কিন্তু রেকর্ডেড হয় নি, সেই রকম রয়েছে ৭৮·২৫ একর। এর আগে এই সম্বন্ধে প্রোসিডিংস শুরু হয়েছিল, কিন্তু কমিশন হওয়ার পর সেটা আর হয় নি। ১·৯৯ একর এটা অপরের নামে রেকর্ড হয়েছে কিন্তু অমিয় গুহ মহাশয়ের কাছে পার্মিসিভ পজেসন রয়েছে। আর ডেট অব ভেস্টিং তাঁর নিজের নামে কিনেছেন ৪·৩৩ একর আর অপর বেনামদারের নামে ১·১৫ একর। এরপর বাকি অংশেরও উত্তর দিচ্ছি। সুবোধ গুহ যিনি অমিয় গুহ মহাশয়ের পিতা। তাঁর এগেনস্টে আমাদের এস্টেট অ্যাকুইজিসান অ্যাক্টের ৬(১) ধারা অনুযায়ী আমরা প্রোসিডিংস শুরু করেছিলাম।

[1-40 -1-50 p.m ]

কিন্তু দুঃখের বিষয়, মাননীয় স্পীকার মহাশয়, সেখানে জমি হচ্ছে ২৫৬·৫২ একর, কিন্তু কোর্টের ইনজাংসনের জন্য আমরা অগ্রসর হতে পারিনি। ৭২·৪১ একরের যেটা সেটা অমিয় গুহ নামে রেকর্ডেড হয়েছে এবং সে সম্বন্ধে আমার দপ্তরে এস্টেট অ্যাকুইজিসন অ্যাক্টের ৬(১) ধারা অনুযায়ী প্রসিডিংস করেছিল এবং সেটা কমপ্লিট হয়েছে এবং সে সম্বন্ধে আমরা আইনানুগ ব্যবস্থা অবলম্বন করতে যাচ্ছি। ২০৫·৯৩ একর ও টি কে এগিয়াটা এ সম্বন্ধে আমাদের সেটেলমেন্ট বিভাগে প্রসিডিংস শুরু করেছিল আইন অনুযায়ী এবং এটা ভেস্ট হয়েছে। ৫২·৫. একর যেটা সে সম্বন্ধে সেটেলমেন্ট প্রসিডিংস শুরু করা হয়েছে এবং অন্য লোকের নামে যাঁরা সব বেনামদার বলে পরিচিত তাদের নামে রেকর্ডেড হয়েছে। ৩৮৭·৮১ একর যেটা সেখানে আমরা রেকর্ড কারেকসন-এর জন্য প্রসিডিংস শুরু করেছিলাম, কিন্তু ইনজাংসন করবার জন্য বন্ধ করা হয়েছে। ২৯২·২০১ একরের এগেনস্ট এ প্রসিডিংস শুরু হয়েছিল কনভারসন অ্যান্ড ক্ল্যাসিফিকেসনের জন্য কারণ এগুলো ফাঁকি দিতে পারে এবং যেটা অন্যান্য বেনামদারের নামে ছিল তার উপর ইনজাংসন জারী হয়েছে। কিন্তু আমার দপ্তর থেকে সেই ইনজাংসন ভ্যাকেট করা হয়েছে এবং তারপর আমরা এ সম্বন্ধে আইনানুগ ব্যবস্থা অবলম্বন করেছি। তারপর ১৬৭·৯৩ একর সম্বন্ধে আমরা প্রসিডিংস স্টার্ট করব, কারণ কমিশন যে ধরনের সাক্ষ্য দিয়েছে তাতে ওই ১৬৭·৯৩ একর সম্বন্ধে আমরা প্রসিডিংস স্টার্ট করতে পারি। মোটামুটি এই হিসেব আমি এখানে দাখিল করলাম।

**শ্রীমতী ইলা মিত্রঃ** এই কমিশনের রিপোর্ট অনুযায়ী গোপাল গুহ যখন দোষী সাব্যস্ত হয়েছে তখন তাকে মিসা আইনে গ্রেপ্তার করা হবে কিনা সেটা জানতে চাই।

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয়া সদস্যা যে কথা বললেন সে সম্বন্ধে মাননীয় স্পীকার মহাশয় আলোচনা করেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এই সমস্ত জমি চোর যারা স্বনামে এবং বেনামে নানা প্রজা দেখিয়ে জমি দখল করে রেখেছে তারা ক্ষতিপূরণের টাকা এইভাবে সরকারের কাছ থেকে আদায় করে নিয়েছে কিনা সেটা জানাবেন কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** এ সম্বন্ধে ভিন্ন প্রশ্ন করলে আমি জানাব।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এই অ্যাডমিটেড হয়েছে যে তার বেনামীতে সম্পত্তি ছিল। আমি জানতে চাই এই জোতদার বা জমি চোর বিভিন্ন নামে জমি রেখে এবং নানা প্রজা দেখিয়ে বিকল্প উপায়ে সরকারের কাছ থেকে টাকা আদায় করে নিয়েছে কিনা?

**Shri Gurupada Khan:** Mr. Speaker. is it possible for me to answer this question off-hand?

**শ্রীমতী ইলা মিত্রঃ** আমি জানতে চাই, মিসা আইনে মালদহ জেলার কালিয়াচকে শিক্ষক আব্দ্দুল হককে কেন গ্রেপ্তার করা হ'ল, কি তাঁর অপরাধ? আমরা দেখছি শিক্ষক, ডাক্তার এবং উকিলদের মিসা আইনে গ্রেপ্তার করা হচ্ছে অথচ জমি চোরদের ধরা হচ্ছে না কমিশনে দোষী সাব্যস্ত হওয়া সত্বেও।

**Mr. Speaker:** Mrs. Mitra, please don't be agitated over the issue. I have already informed the House that we have passed the Act in this House, but it has not been given assent by the President yet. You can ask about the present position of it. It cannot be enforced now because it has not been assented to by the President. I have got the information from the Central Government that the legal experts in the Government of India are of opinion that the Bill will be ultra vires the Constitution. So, they are examining again and again whether under the Constitution we can pass such an Act. Therefore, until and unless this is approved by the Central Government and the West Bengal Government is empowered to take action under the particular enactment, I think, the West Bengal Government has no right to take any action under that Act.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** ভীত সন্ত্রাস ক'রে তুলে মারের ভয় দেখায় এই রকম এনকোয়ারি কমিশনের রিপোর্ট আছে, তা হ'লে কি তার বিরুদ্ধে অ্যাকশান নেওয়া যায় না?

(নো রিপ্লাই)

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রিমহাশয়কে প্রশ্ন করা হয়েছিল যে, যেখানে ৫ হাজার বিঘা জমি এই রকম ভাবে দিনের পর দিন রইল উনি ফিরিস্তি দিয়ে বললেন তিন একরের জন্য হাইকোর্ট করা হয়েছে, ৫ একরের জন্য কোর্টে নালিশ করা হয়েছে, কিন্তু তার কি শাস্তি বিধান হয়েছে? কিন্তু এমন কি কোন আইন নাই যেখানে ৫ হাজার একর জমি একজন বেআইনীভাবে আটকে রেখেছে তাকে কি আসামী ব'লে ডিক্লেয়ার করা যায় না, তাকে কি মিসায় নিয়ে যাওয়া যায় না আমি এটা জিজ্ঞাসা করতে চাই।

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমরা সবাই জানি যে, সিভিল কোর্ট বা হাইকোর্ট-এ গেলে তখন আমাদের করার ক্ষমতা কতটা থাকে তা আমরা সকলেই জানি। এই বিষয় নিয়ে মাননীয় সদস্যরা অনেক প্রশ্ন করেছেন। আমি এখানে ফিরিস্তি দিয়ে দেখিয়েছি যে, যেখানে যেখানে ইনজাংসন করা আছে কিন্তু স্যার, আপনি জানেন যে, আমাদের কিছু করার ক্ষমতা থাকে না। আমরা যে আগেই এ সম্বন্ধে শুরু করেছিলাম এবং আমাদের অফিসাররা চুপ করে বসেছিলেন না সেটা আমি দেখিয়েছি। কমিশন আসার পর আমাদের কাজ কিছুদিনের জন্য বন্ধ ছিল। আমরা যেখানে যেখানে এই রকম সন্ধান পাব বা পাচ্ছি সেখানেই আমরা আইন অনুযায়ী তাদের বিরুদ্ধে অ্যাকসান নেব। কিন্তু হাইকোর্ট-এর বিরুদ্ধে আমাদের কি করণীয় থাকতে পারে।

**Shri A. H. Besterwitch:** I am surprised over the reply given by the Hon'ble Minister. I am not a legal practitioner nor do I know anything about Law, but there is one simple thing about which I know. It is that any person being obstructed from giving evidence by any person, that person obstructing the evidence being given is liable for prosecution. Has the Hon'ble Minister-in-charge of the Department taken any action or asked for legal opinion in this matter as to whether the person obstructing witnesses from performing legal duties can be prosecuted or not?

[1-50—2 p.m.]

**Mr. Speaker:** Mr. Besterwitch has raised a question that if a witness by threat of violence is restrained from coming before a tribunal or a court to give evidence is there any law to deal with that particular man who has

threatened the witness coming to give evidence? That is completely a legal matter and I think the Minister is not competent to give answers on the legal niceties—he is not competent to give any opinion because he is not expected to know all the laws and statutes. I think it is very difficult for ordinary people to say under what section the man can be dealt with. That is completely a legal question and I think the Minister is not competent to answer a legal question.

**Shri A. H. Besterwitch:** I don't want answer on legal question. But has he taken opinion of the legal authorities? They have got Legal Remembrancer or the Public Prosecutor. Has he taken their opinion?

**Mr. Speaker:** I think it is a matter before the Enquiry Commission appointed by the Government. If there is an allegation that such and such witness is debarred by threat of violence to give evidence it is the duty of the Commission to refer the matter to the Government and to the legal authorities and seek their opinion as to what action the Commission should take, and it is not the Minister to take opinion of legal experts unless it was referred to him by the particular man who was holding the Commission. In this particular matter I think it was not referred to the Minister concerned. However, every member of the House is very much agitated over the issue because allegation has been made in the report that a particular person was not allowed to give evidence and further allegation was also there that more than 2,000 acres of land was in possession of the man. I think the best course would be, and I request the Hon"ble Minister, to place the entire report before the legal expert to have the opinion whether any action can be taken against the particular man.

**শ্রীকুমারদীপ্ত সেনগুপ্তঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, এতক্ষণ যা বললেন সেটা উনি গোপাল গুহের বিরুদ্ধে বললেন। কিন্তু আমার এখানে প্রশ্ন রয়েছে ১৮ বছর ধ'রে সরকারী কর্মচারীরা করে নি, আজকে মাননীয় মন্ত্রিমহাশয় কি এই আশ্বাস দেবেন যে, সমস্ত ডেলিন্‌কুয়েন্ট অফিসার্স রয়েছে যেমন ধরুন—তিনটি সম্বন্ধে ইনজাংসন, একটি ৩০ একর সুবোধ গুহের বিরুদ্ধে ভেকেটেড হয়ে গিয়েছে, একটি ৩৮৭·১০ একর ইনজাংসন রয়েছে, আর একটি ১৬৭·৯৩ একর সম্বন্ধে ইনজাংসন রয়েছে, এই তিনটি যোগ করলেও ১,৭৫২ একরে গিয়ে পৌঁছচ্ছে না, এতে ৫০০।৬০০ একরের মধ্যেই রয়েছে। বাকীগুলি সম্বন্ধে যে সরকারী আমলাদের উপর দায়িত্ব রয়েছে, ১৮ বছর ধ'রে এই যে তারা গোপলগুহের সঙ্গে সহযোগিতা করেছে, যদি গোপাল গুহকে নিন্দা করতে হয়, তা হ'লে এই সহযোগী সরকারী কর্মচারীদেরও নিন্দা করতে হবে। মাননীয় মন্ত্রিমহাশয় কি এই আশ্বাস দেবেন যে এই সরকারী কর্মচারীদেরও বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করবেন, অন্ততঃ প্রচেষ্টা তিনি করবেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীকুমারদীপ্ত সেনগুপ্ত যে হিসেবের কথা বললেন তা একটু এধার-ওধান হ'লেও স্যার, আপনার মাধ্যমে হাউসকে জানাতে চাই যে, এটা যদি প্রমাণিত হয় যে সরকারী কর্মচারীরাও এই জমি লুকিয়ে রাখবার জন্য জোতদারদের সঙ্গে সহযোগিতা করছেন তা হ'লে তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিশ্চয়ই অবলম্বন করা হবে।

**শ্রীসরোজ রায়ঃ** আপনি বললেন স্যার সেরকম ঘটনা থাকলে মন্ত্রিমহাশয়কে জানালে সেই-সব দুর্নীতিগ্রস্থ সরকারী কর্মচারীদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হবে কিন্তু এই জিনিস অনেকদিন ধ'রে চলছে। মন্ত্রিমহাশয় এর সম্বন্ধে কী ব্যবস্থা নিচ্ছেন, কী ব্যবস্থা নিচ্ছেন, যাতে এই রকম ঘটনা আর না ঘটে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** এর আগে আমরা গোপাল গুহ সম্বন্ধে অলরেডি প্রসিডিংস স্টার্ট করেছিলাম। আমাদের সরকারী কর্মচারীরা একেবারে নিশ্চেষ্ট হয়ে বসেছিলেন না। অনেক

জমি সম্পর্কে ইনজাংসন থাকায় সেই প্রসিডিংস বহুক্ষেত্রে বন্ধ হয়ে গিয়েছে। তারপর এই কমিশন এসেছে। যখন তার কাজ চলে, তখন কমিশনের সুবিধার জন্য যে সমস্ত কেরাণী ও অফিসার তার সংগে যুক্ত ছিলেন, তাদের কেউ যদি দুর্নীতিগ্রস্ত থেকে থাকেন, তা হ'লে নিশ্চয়ই তার শাস্তির ব্যবস্থা করবো।

তবে একটি কথা বলি মহাদেববাবুকে, কমিশনের যে রিপোর্ট প্রকাশিত হয়েছে সেই রিপোর্ট আইনানুগভাবে আমাদের ডিপার্টমেন্ট থেকে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার বিবেচনা ক'রে দেখা হচ্ছে, দেখার পরে নিশ্চয়ই যা করণীয় সেই ব্যবস্থা করা হবে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যেকথা বলেছেন, তার উত্তর তো এখনো মন্ত্রিমহাশয় দিলেন না। মন্ত্রিমহাশয় কি তার উত্তর দেবেন?

you have also requested the Minister to say something.

কি বলেছেন স্যার? আপনি মন্ত্রিমহাশয়কে বলেছেন এইমাত্র এক্সপার্ট-দের কাছে তিনি সেটা পাঠিয়ে দেবেন। তার উত্তর তো উনি এখনো দেন নাই?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় সদস্য বোধহয় শোনেন নাই কথাটা--যেটা আমি বার বার ক'রে বলেছি। এই রিপোর্ট আমাদের দপ্তর ও এক্সপার্ট-রা পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষা ক'রে দেখেছেন। প্রয়োজন যদি হয় আমাদের সরকারী উকিলের কাছ থেকে পরামর্শ নেব। আপনি সে বিষয়ে নিশ্চিন্ত থাকতে পারেন। তারপর এই সমস্ত ওপিনিয়ন নিয়ে মাননীয় স্পীকার মহাশয় যা বলেছেন, তিনি যে নির্দেশ দিয়েছেন তাঁরও ওপিনিয়ন নেব যেখানে প্রয়োজন হবে। সেটেলমেন্ট ডিপার্টমেন্টের বড় বড় অফিসারদের দিয়েও আমি এটার স্ক্রুটিনি করাচ্ছি। তাঁরাও বিচার-বিবেচনা ক'রে দেখছেন। এইসব দেখার পর যেখানে প্রয়োজন হবে আমাদের যাঁরা আইন বাবস্থী রয়েছেন তাঁদের দিয়েও পরীক্ষা করাবো।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলীঃ** একটা প্রশ্ন আছে--অনেকে সাহস ক'রে সাক্ষ্য দিতে পারেন নি, অনেকে আবার সাহস ক'রে সাক্ষ্য দিয়েছেন, এই যাঁরা সাক্ষ্য দিয়েছেন, এই জমি চোর যে গুন্ডা দিয়ে তাদের মারধোর করেছে ও ঘরবাড়ি পুড়িয়ে দিয়েছে, সেই গুন্ডাদের কি সরকার এক্সটার্ন ক'রে দেবেন?

[2-00--2-10 p.m.]

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় সদস্য যা বললেন তা অত্যন্ত দুঃখের ব্যাপার এবং যদি এই রকম ঘটনা ঘটে তা হ'লে স্বরাষ্ট্র বিভাগকে জানাবেন।

(তুমুল হট্টগোল)

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয় যে জমির হিসাব দিলেন তাতে যে ১,৭৫২·৯৯ একর --তার মধ্যে বিলান জমি কত, ট্যাঙ্ক ফিসারী কত, রেকর্ডেড ল্যান্ড কত এবং প্যাডি ও এগ্রিকালচারাল ল্যান্ড কত?

**শ্রীগুরুপদ খাঁনঃ** এগ্রিকালচারাল ল্যান্ড হচ্ছে ১,৬১৩·৮৭ একর, নন-এগ্রিকালচারাল ল্যান্ড হচ্ছে ১১৭·০৫ একর ফিসারী হচ্ছে ২২·০৭ একর। এটা কিন্তু রিপোর্টে যা উল্লেখ আছে তাই বললাম। এটা ১,৭৫২·৯৯ একর হ'ল।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** আমি এটা অনুরোধ করবো যে, সমস্ত বিষয়টা নিয়ে বিচার ক'রে তিনি একটা স্টেটমেন্ট দেবেন কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** একটু আগেই জয়নাল আবেদিন সাহেব বলেছেন কোশ্চেন আওয়ারে কোন অনুরোধ রাখা যায় না।

**Shri Gangadhar Pramanick:** On a point of order, Sir. It is a very important matter as land is concerned and on this issue of land there is so much turmoil in the House from all angles. So, to be very clear—and as he has pointed out that the report and the Government report may very much I would request the Hon'ble Minister to submit the Report of the Commission to be laid on the Table or to supply a copy of the Report to each Member so that we can go through the merits and demerits of it and find out how these big landlords steal land.

**Mr. Speaker:** There is no point of order involved in it.

**Shri Aswini Roy:** Sir, on a point of privilege.
আজকে বহু কোশ্চেন সময়ের অভাবে তোলা গেল না। সেই জন্য স্পেশ্যাল কেস হিসাবে রোটেশন্যাল ডে যাতে কোশ্চেনগুলো দেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker:** All the questions will be treated as unstarred questions.

**(Starred questions to which written answers were laid in the table)**

### ডি ভি সি, ময়ূরাক্ষী ও কংসাবতী হইতে বোরো মরসুমে সেচের জল

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে ডি ভি সি ময়ূরাক্ষী ও কংসাবতী খালগুলিতে রবি ও বোরো মরসুমে সেচের জল সরবরাহ হ্রাস করার সিদ্ধান্ত হইয়াছে,

(খ) সত্য হইলে, ইহার কারণ কি, এবং

(গ) উক্ত মরসুমে প্রতিটি সেচ প্রকল্পে ১৯৭১, ১৯৭২ এবং ১৯৭৩ সালের জানুয়ারি মাসে জল সরবরাহের পরিমাণ (একরে) কত?

**সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) প্রশ্ন উঠে না। কারণ কংসাবতীর জলাধার এখনও নির্মিত হয় নাই। খাল দিয়া রবি/বোরো চাষের জল নির্ধারিত এলাকাতে এখনও দেওয়া হয় নাই।

ডি ভি সি ও ময়ূরাক্ষী প্রকল্প মূলতঃ খরিফ চাষের জল সরবরাহের জন্য তৈয়ারি করা হয়েছিল। এই প্রকল্পগুলি হইতে বোরো চাষের জল সরবরাহ করার কোন পরিকল্পনা কোনদিনই ছিল না এবং সেচ ও জলপথ বিভাগ বোরো চাষে জল সরবরাহ করিবার সিদ্ধান্ত কোনদিন করেন নাই, উপরন্তু এই প্রকল্পগুলি হইতে বোরো সেচ পূর্বাপরই নিষেধ করা হইয়াছে। কোন কোন বৎসর জলাধারে সঞ্চিত জলের পরিমাণ যথেষ্ট থাকায় কৃষি বিভাগের অনুরোধে এবং দেশের সর্বাঙ্গীণ স্বার্থে বোরো চাষের জন্য জল দেওয়া হইয়াছে। যে যে নদীর উপর এই জলাধারগুলি নির্মিত, সেগুলি বৃষ্টিপাতের উপর নির্ভরশীল। শীত ও গ্রীষ্ম মরশুমে এই নদীগুলিতে প্রবাহ আকিঞ্চিৎকর বর্তমান বৎসরে কোন প্রবাহই নাই, ফলতঃ জল সঞ্চয়ের পরিমাণ অত্যন্ত কম। সঞ্চিত জল ময়ূরাক্ষী এবং কংসাবতী জলাধারে নিঃশেষ হইয়া গিয়াছে, ডি ভি সি জলাধারও নিঃশেষিত প্রায়। কাজেই সেচ দপ্তর কর্তৃক বোরো সেচের জল হ্রাস করার সিদ্ধান্ত গ্রহণ করার কোন প্রশ্নই উঠে না।

(গ) রবি ও বোরো মরসুমে প্রতিটি সেচ প্রকল্পে ১৯৭১, ১৯৭২ এবং ১৯৭৩ সালের জানুয়ারি মাসে জল সরবরাহের পরিমাণ নিম্নরূপ ঃ—

| | ময়ূরাক্ষী | ডিভিসি |
|---|---|---|
| | একর | একর |
| জানুয়ারি, ১৯৭১ | ২৯,৪১০ | ১,১৪,৬৮৪ |
| জানুয়ারি, ১৯৭২ | ৮০,৬৭৩ | ২,০০,১৬০ |
| জানুয়ারি, ১৯৭৩ | প্রায় ৬,৩৫০ | প্রায় ৮২,০০০ |

উপরোক্ত সময়ে কংসাবতী জলধার হইতে কংসাবতী এলাকাভুক্ত অঞ্চলে (কমান্ড এরিয়া) রবি ও বোরো মরসুমে কোনরূপ সেচের জল সরবরাহ করা হয় নাই।

### ডোমকল ও জলঙ্গী ব্লকে সমবায় সমিতির মাধ্যমে ঋণ

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫।) **ডাঃ মহম্মদ একরামুল হক বিশ্বাসঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে মুর্শিদাবাদ জেলার ডোমকল ও জলঙ্গী ব্লকে সমবায় সমিতির মাধ্যমে কৃষকদের মোট কত টাকা ঋণ দেওয়া হইয়াছিল, এবং

(খ) তন্মধ্যে মোট কত টাকা ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত সরকার আদায় করেছেন?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ডোমকল ব্লকে ২,৬১,৪৪৩ টাকা এবং জলঙ্গী ব্লকে ১,০৫,৫০০ টাকা দেওয়া হইয়াছিল।

(খ) তন্মধ্যে ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ডোমকল ব্লকে ৬৯,১৬৪ টাকা আদায় হয়েছে। জলঙ্গী ব্লকে কিছুই আদায় হয় নাই।

### তালডাংরা ও সিমলাপাল ব্লকে বৈদ্যুতিকরণ

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) **শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, তালডাংরা ও সিমলাপাল ব্লকের বহু গ্রামের পাশ দিয়ে বৈদ্যুতিক তার যাওয়া সত্ত্বেও ঐসকল গ্রাম বিদ্যুৎ সরবরাহ প্রকল্পের অন্তর্ভুক্তি থেকে বাদ যাচ্ছে;

(খ) অবগত থাকলে, (১) ইহার কারণ কি; এবং (২) ঐসকল গ্রামে কবে নাগাদ বিদ্যুৎ সরবরাহ করা হবে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ইহা সত্য নহে যে ঐ গ্রামগুলি গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প হইতে বাদ গিয়াছে।

(খ) বস্তুতঃ তালডাংরা থানার অধীন ১১টি গ্রাম এবং সিমলাপাল থানার অধীন ১৫টি গ্রাম ইতিমধ্যেই বৈদ্যুতিকরণের জন্য অনুমোদন করা হইয়াছে।

### খেয়াকুন্ডী বেসিন প্রকল্প

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮।) **শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার খেয়াকুন্ডী বেসিন প্রকল্প সরকার হইতে গ্রহণ করা হইয়াছে কিনা,

(খ) হইয়া থাকিলে, ইহার বর্তমান অবস্থা কি, এবং

(গ) এই প্রকল্পের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই প্রকল্পটি সরকার কর্তৃক অনুসন্ধান ও পরিকল্পনা প্রস্তুতের জন্য গ্রহণ করা হইয়াছে।

(খ) বর্তমানে এই প্রকল্পটির ব্যাপারে অনুসন্ধান করা হইতেছে।

(গ) কেন্দ্রীয় জল ও বিদ্যুৎ কমিশনের টেকনিক্যাল ক্লিয়ারেন্স পাওয়া গেলে, পরিকল্পনা কমিশনের অনুমোদন ও অর্থের ব্যবস্থা হইলে এই প্রকল্পের কাজ শুরু হইবে।

### ভগবানগোলা বিধানসভা কেন্দ্রের গ্রামসমূহে বৈদ্যুতিকরণ

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানগোলা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত গ্রামসমূহে বৈদ্যুতিকরণের কাজ বর্তমান আর্থিক বছরে সম্পন্ন করার প্রস্তাব আছে কিনা, এবং

(খ) প্রস্তাব থাকলে, কখন তার কাজ আরম্ভ হবে?

**সেচ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ইতিমধ্যেই কাজ আরম্ভ হইয়াছে।

### Erosion in Murshidabad District

***94.** (Admitted question No. *275.) **Shri A. H. Besterwitch:** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) whether the Government is aware of the large scale erosion of a wide area in Murshidabad district; and

(b) if so, what concrete steps have been taken to prevent this erosion?

**The Minister for Irrigation and Waterways Department:** (a) Yes.

(b) The Government of West Bengal has already done some bank protective works at a cost of Rs. 31 lakhs, although this is far from actual requirement in consideration of the situation. A comprehensive scheme is now under preparation to prevent such erosion in pursuance of a decision taken by the Chief Minister in consultation with the engineers of the C W & P C, Ganga Commission, Farakka Barrage Authorities and the Irrigation and Waterways Department of this Government. The scheme is expected to be ready by the end of this month.

**বর্গাদারদের ফসলের প্রাপ্য অংশ**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, আইন হওয়া সত্ত্বেও বর্গাদাররা ফসলের ৭৫ ভাগ পায় না; এবং

(খ) অবগত থাকিলে, সরকার ইহার প্রতিকার কল্পে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বর্গাদার ফসলের আইনত প্রাপ্য ভাগ চাহিলে তাহা নিশ্চয়ই পাইবেন। তবে দেখা যায়, অনেক ক্ষেত্রে বর্গাদার তাহার প্রাপ্য আদায় করিবার জন্য অগ্রণী হন না।

(খ) বর্গাদার তাঁহার আইনত প্রাপ্য ফসলের অংশ হইতে বঞ্চিত হইলে সংশ্লিষ্ট এলাকার জে এল আর ও-এর নিকট আবেদন করিলে তিনিই বর্গাদারের প্রাপ্য অংশ দিবার ব্যবস্থা করিবেন।

**কান্দী মহকুমার নবগ্রাম ও সাগরদীঘি থানা এলাকায় খাজনা আদায়**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫[illegible]।) **শ্রীসুনীলমোহন ঘোষ মৌলিকঃ** ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কান্দী মহকুমার নবগ্রাম থানা ও সাগরদীঘি থানার অন্তর্গত নন-ক্যানেল এরিয়াতে অনাবৃষ্টির ফলে ১৯৭২-৭৩ সালে কোন ফসল না হওয়া সত্ত্বেও উক্ত অঞ্চলে খাজনা আদায় করার জন্য তাহাদের উপর জুলুম চলিতেছে; এবং

(খ) অবগত থাকিলে উক্ত এলাকায় খাজনা মকুব করার কোন প্রস্তাব সরকারের আছে কি?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) নবগ্রাম ও সাগরদীঘি থানায় ১৯৭২-৭৩ সালে ফসলহানির জন্য খাজনা আদায় এখনও স্থগিত রাখা হয় নাই। তবে বিষয়টি বিবেচনা করে দেখা হচ্ছে।

**রেশম চাষ**

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৮[illegible]।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কুটীর এবং ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রেশম উৎপাদনে বর্তমানে কোন্‌ জেলার স্থান শীর্ষে,

(খ) রেশম চাষ বাড়াবার জন্য সরকার কোন চেষ্টা করেছেন কিনা এবং করে থাকলে, তা কি ও কতখানি ফলপ্রসূ হয়েছে, এবং

(গ) সব জেলায় রেশম চাষ করা যায় কিনা এ বিষয়ে সরকার কোন সমীক্ষা করেছেন কিনা এবং করে থাকলে, তাঁর ফল কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) রেশম উৎপাদনে বর্তমানে মালদহ জেলার স্থান শীর্ষে।

(খ) রেশম চাষ বাড়াবার জন্য সর্বাত্মক চেষ্টা করছেন এবং এ উদ্দেশ্যে নিম্নলিখিত কার্যক্রম গ্রহণ করা হয়েছে ঃ—

**(১) নূতন এলাকায় চাষের পত্তন ঃ** দার্জিলিং, পশ্চিম দিনাজপুর এবং নদীয়া জেলায় নূতন নূতন এলাকায় রেশম চাষের পত্তন করা হয়েছে। ফলে ঐ সব জেলাতে যথাক্রমে ১২৫, ৩৮ এবং ৭৫ একর জমি তুঁত চাষের আওতায় আনা সম্ভব হয়েছে। অতি সম্প্রতি মুর্শিদাবাদে ৫০ একর এবং বীরভূমে ১০ একর জমি তুঁত চাষের আওতায় আনা সম্ভব হয়েছে।

**(২) উন্নত বাইভোল্টাইন জাতের রেশমকীট চাষের প্রচলন ঃ** জাপানী বাইভোল্টাইন জাতের রেশমকীট চাষের প্রচলন করার ফলে বৎসরে আনুমানিক অতিরিক্ত ৪০,০০০ কেজি অতি উন্নতমানের রেশমগুটি এবং ৪,০০০ কেজি উন্নতমানের রেশম সুতা উৎপাদন সম্ভব হয়েছে।

(গ) মাটির গুণাগুণের বিচারে রাজ্যের প্রায় সকল জেলাতেই রেশম চাষের সম্ভাবনা আছে, যদিও সরকার এ বিষয়ে কোনও সমীক্ষা করেন নি। যে সমস্ত জেলায় খাদ্যশস্যের উৎপাদন রেশম অপেক্ষা লাভজনক এবং যে সব জেলা যন্ত্রশিল্পে উন্নত, সেই সব জেলায় রেশম চাষ প্রবর্তন অলাভজনক। এই কারণে হুগলী, হাওড়া, বর্ধমান ও ২৪-পরগনা জেলায় রেশম চাষ নাই।

### দারুশিল্প

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬।) **শ্রীনিতাইপদ ঘোষ ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, প্যাটেলনগর উপনগরীতে যে দারুশিল্প শিক্ষণ ও উৎপাদন কেন্দ্র আছে উহাতে দীর্ঘদিন যাবত শিক্ষণকার্য ও উৎপাদন কার্যের কর্মসূচী বন্ধ আছে,

(খ) অবগত থাকিলে, (১) বন্ধ থাকার কারণ কি, (২) উহাতে মোট কতজন কর্মচারী নিযুক্ত আছেন ও উহাদের জন্য মাসিক কত টাকা ব্যয় হয়; এবং

(গ) ঐ কেন্দ্রটিতে পুনঃশিক্ষণ ও উৎপাদন শুরু করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) দীর্ঘদিন ধরিয়া প্রশিক্ষণ কার্য চালানোর ফলে এবং প্রাথমিক উদ্দেশ্য সিদ্ধ হওয়ার ফলে এলাকাগতভাবে যথেষ্ট পরিমাণ শিক্ষার্থী না পাওয়ায় এবং ফলতঃ উৎপাদন ব্যাহত হওয়াতে কেন্দ্রটি সরকার সর্বদিক বিবেচনা করিয়া ১লা আগস্ট, ১৯৭১ হইতে তুলিয়া দিয়াছেন।

(২) বন্ধ হবার পর একজন সুপারভাইজার, একজন ইনস্ট্রাক্টর, একজন হেল্পার ও একজন গার্ড অন্যত্র নিয়োগ সাপেক্ষে 'সুপারনিউম্যারারী' হিসাবে রাখা হইয়াছিল। 'হেল্পার' ব্যতীত অন্য তিনজন কর্মচারী এখনও চাকুরিতে বহাল আছেন উহাদের জন্য মাসে মোট ১,১৪১ টাকা খরচ হয়।

(গ) না।

**সুপার মার্কেট বা রেগুলেটেড মার্কেট স্থাপনের পরিকল্পনা**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** সমবায় বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে কতকগুলি 'সুপার মার্কেট' অথবা 'রেগুলেটেড মার্কেট' স্থাপন করিবার পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, কোন্ কোন্ জেলার কোন্ কোন্ স্থানে ঐ মার্কেট স্থাপনের পরিকল্পনা আছে;

(গ) মোটামুটি এক একটি মার্কেটে কত টাকা ব্যয় হইবে;

(ঘ) ইহা কি সত্য যে, কাঁথিতে ঐরূপ মার্কেটের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সম্প্রতি ভিত্তি স্থাপন করিয়াছেন;

(ঙ) সত্য হইলে, ঐ মার্কেটের জন্য কত টাকা মঞ্জুর হইয়াছে, এবং

(চ) ঐসকল মার্কেট প্রতিষ্ঠা ও পরিচালনের জন্য বিধিসম্মত কোন কমিটি থাকিবে কিনা এবং থাকিলে, ঐ কমিটি কিভাবে গঠিত হইবে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, সমবায় বিভাগের তত্ত্বাবধানে "সুপার মার্কেট" (বিভাগীয় বিপনি) এবং কৃষি বিভাগের তত্ত্বাবধানে "রেগুলেটেড মার্কেট" স্থাপিত হইবে।

(খ) **"সুপার মার্কেট" (বিভাগীয় বিপণি)**

২৪-পরগনা—ব্যারাকপুর, বেহালা।

বাঁকুড়া—বাঁকুড়া।

মুর্শিদাবাদ—বহরমপুর।

**রেগুলেটেড মার্কেট**

কলিকাতা ও পুরুলিয়া ব্যতীত পশ্চিমবঙ্গের বাকি ১৪টি জেলায় মোট ৬১টি "মার্কেট রেগুলেটেড মার্কেট হিসাবে নির্বাচিত হইয়াছে"। (তালিকা টেবিলে সংস্থাপিত হইল।)

(গ) বিভিন্ন মার্কেট স্থাপন বাবত ব্যয়ের পরিমাণ বিভিন্ন। যেমন ব্যারাকপুরে "সুপার মার্কেট" (বিভাগীয় বিপণি) এর জন্য ৩,২০,০০০ টাকা এবং বাঁকুড়ায় ঐ একই রূপ মার্কেটের জন্য ২,১০,০০০ টাকা কেন্দ্রীয় সরকার বরাদ্দ করিয়াছেন।

নির্বাচিত মার্কেটগুলিকে "রেগুলেটেড মার্কেটে" উন্নীত করিতে মার্কেট পিছু ১১·১১ লক্ষ হইতে ২৮·৭৪ লক্ষ টাকা পর্যন্ত ব্যয় হইবে।

(ঘ) এইরূপ কোন সংবাদ সমবায় বিভাগ কিংবা কৃষি বিভাগের জানা নাই।

(ঙ) প্রশ্ন উঠে না।

(চ) সমবায় বিভাগের প্রকল্পভুক্ত "সুপার মার্কেট" (বিভাগীয় বিপণি)-গুলির রূপায়ণ ও পর্যবেক্ষণের জন্য রাজ্যস্তরে একটি প্রকল্প রূপায়ণ সমিতি (প্রজেক্ট ইমপ্লিমেন্টেশন কমিটি) থাকিবে। ঐ রূপায়ণ সমিতির পর্যবেক্ষণাধীনে সংশ্লিষ্ট সমবায় সমিতির ম্যানেজিং কমিটি কর্তৃক সুপার মার্কেটও পরিচালিত হইবে।

প্রতিটি "রেগুলেটেড মার্কেট" পশ্চিমবঙ্গ রাজ্য কৃষি বিপণন পর্ষদের পর্যবেক্ষণাধীনে (ওয়েস্ট বেঙ্গল স্টেট এগ্রিকালচারাল মার্কেটিং বোর্ড) একটি বিধিবদ্ধ বিপণন সমিতি (স্ট্যাটুটারি মার্কেট কমিটি) দ্বারা নিয়ন্ত্রিত হইবে।

*Statement referred to clause No. (kha) of question No. *103.*

**List showing names of the 50 markets proposed to be regulated under the proposed West Bengal Agricultural Marketing (Regulation) Act, and developed under the Project prepared for consideration of the World Bank.**

| Name of the districts | | Name of the markets |
|---|---|---|
| 1. Hooghly | ... | 1. Sheoraphully<br>2. Tarakeswar<br>3. Champadanga<br>4. Pandua<br>5. Kalipur |
| 2. Howrah | ... | 6. Domjur |
| 3. 24-Parganas | ... | 7. Bongaon<br>8. Habra<br>9. Baduria |
| 4. Nadia | ... | 10 Karimpur<br>11. Nabadwip<br>12. Chakdah<br>13. Bethuadahari |
| 5. Murshidabad | ... | 14. Kashimbazar<br>15. Jiaganj<br>16. Dhulian |
| 6. Malda | ... | 17. Samsi<br>18. Chanchal |
| 7. West Dinajpur | ... | 19. Kaliaganj<br>20. Islampur<br>21. Balurghat |
| 8. Darjeeling | ... | 22. Siliguri<br>23. Kharibari<br>24. Kalimpong<br>25. Sonada |
| 9. Jalpaiguri | ... | 26. Alipurduar<br>27. Dhupguri<br>28. Falakata<br>29. Belacoba |
| 10. Cooch Behar | ... | 30. Dinhata<br>31. Haldibari<br>32. Mathabhanga<br>33. Gossanimarihat<br>34. Toofanganj |
| 11. Burdwan | ... | 35. Burdwan<br>36. Kalna<br>37. Gushkara<br>38. Katwa<br>39. Memari |

| Name of the districts | | Name of the markets |
|---|---|---|
| 12. Birbhum | ... | 40. Sainthia<br>41. Bolpur<br>42. Dubrajpur<br>43. Ahmedpur |
| 13. Bankura | .. | 44. Bankura<br>45. Jhantipahari<br>46. Bishnupur<br>47. Indus. |
| 14. Midnapore | . | 48. Tamluk<br>49. Garbeta<br>50. Contai |

**List showing the names of 11 markets proposed to be regulated under the West Bengal Agricultural Produce Marketing (Regulation) Act, 1972 and developed under the Central Sector Scheme.**

| Name of the districts | | Name of the markets |
|---|---|---|
| Purulia | ... | 1. Balarampur |
| Nadia | ... | 2. Ranaghat |
| Murshidabad | ... | 3. Lalgola<br>4. Jiaganj<br>5. Beldanga |
| 24-Parganas | ... | 6. Kakdwip<br>7. Deganga |
| Midnapore | ... | 8. Ghatal |
| West Dinajpore | ... | 9. Raiganj |
| Darjeeling | ... | 10. Naxalbari |
| Jalpaiguri | ... | 11. Moynaguri |

Total: 50
+11
———
61

**জলঙ্গী ও খড়ি নদীর সিল্ট ক্লিয়ারেন্সের কাজ**

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫।) **ডাঃ মহম্মদ একামুল হক বিশ্বাসঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ ও নদীয়া জেলায় অবস্থিত জলঙ্গী এবং খড়ি নদীর সিল্ট ক্লিয়ারেন্স-এর জন্য টাকা মঞ্জুরী হয়েছে; এবং

(খ) সত্য হ'লে, ঐ কাজ কবে নাগাত আরম্ভ হবে এবং কবে নাগাত শেষ হবে ব'লে আশা করা যায়?

**সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সত্য নহে।

(খ) এই প্রশ্ন উঠে না।

**খাজনা মকুব**

*১০৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** ভূমি সম্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিন একর পর্যন্ত জমির মালিকদের খাজনা মকুবের সিদ্ধান্ত অনুযায়ী সঠিক সংখ্যক মালিক নির্ধারণের জন্য কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন;

(খ) ইহা কি সত্য যে, বাস্তুভিটাহীনদের জমি দেওয়াব কাজ বিশেষ অগ্রসর হয় নাই;

(গ) সত্য হইলে, ইহার কারণ কি, এবং

(ঘ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**ভূমি সম্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) রায়তের নিকট হইতে দরখাস্ত পাইবার জন্য অপেক্ষা না করিয়া তহশীলদারের রিপোর্টের ভিত্তিতে এবং রায়তের নিকট হইতে তাঁহার পরিবারের তিন একর বা তাহার কম জমি আছে এরূপ লিখিত বিবৃতি লইয়া এবং প্রয়োজনীয় ক্ষেত্রে সরেজমিনে তদন্ত করিয়া জে এল আর ও খাজনা মকুম পাইবার অধিকারী রায়তগণের তালিকা প্রস্তুত করিতেছেন।

(খ) ও (গ) বাস্তু ভিটাহীনদের ইতিমধ্যেই ৫ হাজার একর জমি দেওয়া হইয়াছে। তবে বাস্তুভিটার জন্য জমির চাহিদা কম।

(ঘ) বাস্তুজমি পাইবার জন্য বাংলা আবেদনপত্র ছাপাইয়া সংশিলষ্ট গ্রামবাসীদের মধ্যে বিতরণ করা হইতেছে।

**পশ্চিম দিনাজপুর জেলায় বৈদ্যুতীকরণ**

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার কোন্ মহকুমায় কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হইয়াছে; এবং

(খ) আগামী ৩১এ মার্চের মধ্যে রায়গঞ্জ মহকুমায় কতগুলি গ্রামে বিদ্যুৎ দেওয়া হইবে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭৩ সালের জানুয়ারি মাস পর্যন্ত পশ্চিম দিনাজপুর জেলার মহকুমাভিত্তিক গ্রাম বৈদ্যুতীকরণের হিসাব নিম্নে দেওয়া হইলঃ—

| | গ্রাম |
|---|---|
| (১) রায়গঞ্জ মহকুমা | ৩টি |
| (২) ইসলামপুর মহকুমা | ৯টি |
| (৩) বালুরঘাট মহকুমা | ৬২টি |
| মোট | ৭৪টি। |

(খ) গ্রাম বৈদ্যুতীকরণের পরিকল্পনা জেলাভিত্তিক রচিত হয়, মহকুমাভিত্তিক করা হয় না।

**তালডাংরা ও শিমলাপাল ব্লকে ক্যানাল খনন**

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) **শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কংসাবতী প্রকল্পটিতে যে ক্যানালগুলি হয় নাই সেগুলি কবে নাগাদ হইবে;

(খ) ঐ ক্যানালগুলি না হইবার কারণ কি;

(গ) তালডাংরা ও শিমলাপাল ব্লকের অবশিষ্ট মৌজাগুলিতে কবে নাগাদ ক্যানাল খনন করা হইবে; এবং

(ঘ) ঐ দুই ব্লকে যেসব ক্যানাল বর্তমান আছে সেইগুলি হইতে সেচের জল সরবরাহ করা হয় কিনা?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলে, অবশিষ্ট ক্যানালগুলির খননকার্য ১৯৭৮ সাল নাগাত সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) নির্দিষ্ট কর্মসূচি অনুযায়ী পর্যায়ক্রমে খাল খননের কাজ হাতে নেওয়া হয়। প্রস্তাবিত কর্মসূচিও আবার যথাসময়ে প্রয়োজনীয় আর্থিক সংস্থানের উপর নির্ভর করে। ইহাও ঐ ক্যানালগুলি এ পর্যন্ত আরম্ভ না হওয়ার একটি কারণ।

(গ) তালডাংরা ও সিমলাপাল ব্লকের অধিকাংশ ক্যানালের খননকার্য শেষ হইয়াছে। অবশিষ্ট ক্যানেলগুলির খনন কার্য ১৯৭৪ সালের "কাজের মরসুমে" হাতে নেওয়া হইবে এবং ঐ মরসুমের মধ্যেই শেষ করা যাইবে বলিয়া আশা করা যায়;

(ঘ) হাঁ, খননকার্য সম্পূর্ণ হইয়াছে এইরূপ ক্যানাল হইতে সেচের জল সরবরাহ করা হয়।

### কৃষকদের দ্বারা সরকারী ধানজমি দখল

***১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৯।) **শ্রীশিশিরকুমার সেনঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বে-আইনীভাবে বহু কৃষক সরকারী ধানজমি দখল করিতেছেন;

(খ) অবগত থাকিলে, ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ঐরূপ দখলীকৃত জমির পরিমাণ কত এবং কতজন বে-আইনী কৃষক ঐ জমি দখল করিয়াছেন; এবং

(গ) বে-আইনী দখলকারগণের নিকট হইতে সরকার ১৯৭২-৭৩ সালের জানুয়ারী পর্যন্ত রাজস্ব হিসাবে কত ফসল পাইয়াছেন?

(নো রিপ্লাই)

### পশ্চিম দিনাজপুর জেলায় সমবায় সমিতি

***১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বর্তমানে মোট কতগুলি সমবায় সমিতি আছে;

(খ) এই সমবায় সমিতিগুলির বর্তমানে কোনটার আর্থিক অবস্থা কিরূপ; এবং

(গ) সরকার সমবায় সমিতিগুলির সমৃদ্ধি সাধনের জন্য কি কার্যকরী ব্যবস্থা অবলম্বন করিয়াছেন?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭০-৭১ সালের ৩০শে জুন পর্যন্ত ৯৪৯টি সমিতি ছিল।

(খ) শ্রেণীবদ্ধভাবে সমবায় সমিতিগুলির ১৯৭০-৭১ সালের আর্থিক অবস্থার ষ্টেটমেন্ট লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

**(গ) পশ্চিম দিনাজপুরের সমবায় সমিতিগুলির সমৃদ্ধি সাধনের জন্য সরকারের তরফ থেকে সাধারণভাবে নিম্নবর্ণিত ব্যবস্থা অবলম্বন করা হয়েছেঃ**

(১) রায়গঞ্জ ও বালুরঘাট কেন্দ্রীয় সমবায় ব্যাংক দুইটির সংযুক্তিকরণ এবং উহাদের জন্য মোট ১৯·২৫ লক্ষ টাকা শেয়ার মূলধন এবং মোট ৩·১৩ লক্ষ টাকা অনুদান দেওয়ার প্রস্তাব বিবেচনাধীন।

(২) প্রাথমিক কৃষিঋণদান সমিতিগুলি দুর্বল বলিয়া ৭৮০টি সমিতির স্থলে ৫০৬টি শক্তিশালী সমিতিতে রূপান্তরিত করিবার পরিকল্পনা আছে—ইতিমধ্যে এরূপ ৪৬৩টি সমিতি পুনর্গঠিত হইয়াছে। এইরূপ পুনর্গঠিত সমিতিকে ১০ হাজার টাকা পর্যন্ত শেয়ার মূলধন এবং ১,৮০০ টাকা পর্যন্ত অনুদান দেওয়া হয়।

(৩) ক্ষুদ্রচাষী উন্নয়ন সংস্থা প্রকল্প অনুসারে রায়গঞ্জ এবং বালুরঘাটে অবস্থিত সমবায় জমিবন্ধকী ব্যাংকের মাধ্যমে পাম্প সেট ও পাওয়ার টিলার ক্রয়ের জন্য ৭৫ পারসেন্ট ঋণ এবং সংস্থা হইতে ২৫ পারসেন্ট অনুদান দেওয়ার ব্যবস্থা আছে। ইহা ছাড়া এই সংস্থা কর্তৃক কেন্দ্রীয় ব্যাংককে ১০ লক্ষ টাকা পর্যন্ত মধ্যমেয়াদী ঋণ দেওয়ার ব্যবস্থা আছে।

(৪) এই জেলার মোট ১৭টি কৃষিজ বিপণন সমিতিকে গুদাম নির্মাণ বাবত ২·২০ লক্ষ টাকা ঋণ, ৭০ হাজার টাকা অনুদান, পরিচালন ব্যয় বাবত ৪৬ হাজার টাকা অনুদান, ট্রাক কেনার জন্য ৪০ হাজার টাকা ঋণ, এবং শেয়ার মূলধন বাবত ১·৬৭ লক্ষ টাকা দেওয়া হইয়াছে।

### সেটেলমেন্টে বর্গাদারদের নাম রেকর্ড

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্গাদারদের নামে নূতন সেটেলমেন্ট রেকর্ড করানো যাইতেছে না; এবং

(খ) অবগত থাকিলে, সরকার ইহার প্রতিকারকল্পে কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন?

**ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গের মোট প্রায় ২২ লক্ষ বর্গাদারের মধ্যে এ পর্যন্ত প্রায় ৮ লক্ষ বর্গাদারের নামে রেকর্ডভুক্ত করা হয়েছে, তবে বহু ক্ষেত্রেই বর্গাদারেরা তাঁহাদের নাম রেকর্ডভুক্ত করার জন্য এগিয়ে আসছেন না।

(খ) যে সকল বর্গাদারের নাম এখনও রেকর্ডভুক্ত হয় নাই, তাঁহাদের নাম রেকর্ডভুক্ত করার জন্য সমস্ত জিলা আধিকারিককে বিশেষ উদ্যোগ গ্রহণ করতে বলা হয়েছে। তহশীলদারেরা বাড়ি বাড়ি ঘুরে বর্গাদারের নাম ও বর্গাজমির বিবরণ সংগ্রহ করতে আরম্ভ করেছেন। এইরূপ রিপোর্টের ভিত্তিতে এবং সার্কেল ইন্সপেক্টরের তদন্তের পর যেসব বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হয় নাই তাঁহাদের নাম রেকর্ডভুক্ত করা সম্ভব হবে।

### ইছামতী ও চূর্ণী নদীর সংযোগস্থলের খনন ব্যবস্থা

***১১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) **শ্রীনিতাইপদ সরকারঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলায় মজিয়া যাওয়া ইছামতী ও চূর্ণী নদীর সংযোগস্থল খনন করিবার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হাঁ।

(খ) আশা করা যায়, আগামী দুই বৎসরের মধ্যে প্রকল্পটি প্রস্তুত হইলে এবং প্রয়োজনীয় অর্থ বরাদ্দ হইলে কার্য আরম্ভ হইবে।

### সুন্দরবনে জরীপ

*১১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাধীনতার পর সুন্দরবনের বনভূমি, নদনদী, খাড়ি, দ্বীপ, চর, ট্যাঁক প্রভৃতির সঠিক জরীপ করে ম্যাপ তৈরি করা হয়েছে কিনা; এবং

(খ) সুন্দরবনের নদনদী, খাড়ি, দ্বীপ, চর, ট্যাক প্রভৃতির সংখ্যা কত?

**ভূমি সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ইংরাজি ১৯৫৪-৫৫ সালে পূর্বতন জরিপের নক্সার প্রয়োজনীয় সংশোধন করিয়া নদনদী, খাড়ি, দ্বীপ, চর ইত্যাদি সহ মৌজা ম্যাপ তৈয়ারি করা হইয়াছে, কিন্তু সংরক্ষিত বনভূমি ও তদন্তর্গত নদনদী ইত্যাদির কোন ম্যাপ তৈরি করা হয় নাই।

(খ)

| | | |
|---|---|---|
| নদনদীর সংখ্যা | .. | ১৫ |
| খাড়ির সংখ্যা | | ৩০০ |
| দ্বীপের সংখ্যা | .. | ৮৮ |

ম্যাপে আলামত না থাকায় চর ও ট্যাঁকের সংখ্যা নির্ণয় করা সম্ভব হয় নাই।

### গো-খাদ্য ও মুরগীর খাদ্য তৈয়ারির কারখানা

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কল্যাণীতে গো-খাদ্য ও মুরগীর খাদ্য তৈয়ারির জন্য যে কারখানা নির্মাণ করা হইতেছে তাহা কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) ঐ কারখানা চালু করিতে বিলম্ব হইবার কারণ কি?

**সরকারী সংস্থা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** আশা করা যায় যে, এই বৎসরে জুন মাসের শেষার্ধে ঐ কারখানাটির নির্মাণকার্য সম্পন্ন হইবে এবং পরীক্ষামূলকভাবে উৎপাদনও শুরু হইবে।

ঐ কার্যের জন্য টেন্ডার যদিও ১৯৭১ সালের জুলাই মাসে আহ্বান করা হইয়াছিল তথাপি নানাবিধ কারণবশতঃ ১৯৭২ সালের মে মাসের পূর্বে কাজ চালু করিতে আদেশ দেওয়া যাইতে পারে নাই এবং সিমেন্ট ও ইস্পাতের অভাবে নির্মাণকার্য সঠিক গতিতে চলিতে পারে নাই।

### পশ্চিম দিনাজপুর জেলায় ক্ষুদ্র ও কুটীর শিল্প

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বর্তমানে মোট কতগুলি কুটীর ও ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠান আছে;

(খ) এই কুটীর ও ক্ষুদ্র শিল্প দ্বারা প্রধানতঃ কি কি দ্রব্য উৎপাদন হইয়া থাকে;

(গ) ১৯৭২-৭৩ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত এই জেলায় কতগুলি নূতন কুটীর ও ক্ষুদ্র শিল্প সংস্থা প্রতিষ্ঠিত হইয়াছে;

(ঘ) এই জেলাতে ক্ষুদ্র শিল্প সংস্থা বৃদ্ধির জন্য সরকার কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(ঙ) করিয়া থাকিলে, তাহা কি?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত হিসাব অনুযায়ী পশ্চিম দিনাজপুর জেলায় রেজেস্ট্রীকৃত ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠানের সংখ্যা ৬০২। সম্প্রতি এই জেলায় শিল্পসম্ভাবনা সম্পর্কে যে সমীক্ষা করা হয়েছে, তাহাতে দেখা যায় যে, সেখানে বর্তমানে ৭,৯৩১টি ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠান আছে। ইহা ব্যতিরেকে সেখানে আরও কুটির-শিল্প প্রতিষ্ঠান আছে।

(খ) এই সমস্ত কুটির ও ক্ষুদ্র শিল্পে যে সমস্ত দ্রব্য উৎপন্ন হয়, তন্মধ্যে নিম্নগুলি উল্লেখ-যোগ্য ঃ ধান ও গম ভাঙ্গাই, রুটি ও বিস্কুট হস্তভাতজাত দ্রব্য, সাবান, ইঁট ও টালি, বেত ও বাঁশজাত দ্রব্য, হস্তকারুশিল্প, আসবাবপত্র, চামড়ার জুতো ও চামড়াজাত বিভিন্ন দ্রব্য এবং ইঞ্জিনীয়ারিং জিনিসপত্র।

(গ) একাত্তরটি ক্ষুদ্র শিল্প।

(ঘ) হ্যাঁ।

(ঙ) ক্ষুদ্রশিল্পের বৃদ্ধির জন্য বি এস এ আই অ্যাক্ট অনুসারে ঋণ, পাওয়ার সাবসিডি এবং ব্যাঙ্ক হইতে ঋণ লইলে তাহার সুদের, উপর ইন্টারেস্ট সাবসিডি-এর ব্যবস্থা আছে। ইহা ছাড়া কাঁচামাল সরবরাহের বন্দোবস্ত, ভাড়া বিক্রয় পদ্ধতিতে মেশিন সরবরাহের বন্দোবস্ত, কাঁচামাল আমদানির জন্য লাইসেন্স-এর বন্দোবস্ত, শিল্পজাত দ্রব্য বিক্রয়ের বন্দোবস্ত আছে।

ইহা ছাড়া বিভিন্ন কারিগরী বিষয়ে স্থানীয় জনসাধারণের আগ্রহ সৃষ্টি করিবার জন্য সেই সমস্ত বিষয়ে প্রশিক্ষণের সরকারী ব্যবস্থাও আছে।

## গ্রামীণ বৈদ্যুতীকরণ

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৯।) **শ্রীনিতাইপদ সরকারঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ হইতে ডিসেম্বর পর্যন্ত কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা করা হইয়াছে; এবং

(খ) ১৯৭৩ সালে গ্রামে বিদ্যুৎ সরবরাহের কোন লক্ষ্যমাত্রা স্থির করা হইয়াছে কিনা এবং হইলে, কত?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১,৫৯৪টি গ্রামে।

(খ) হ্যাঁ, ৮,৪৫৬টি গ্রামে।

## Manning in the Durgapur Projects Ltd.

***120.** (Admitted question No. *215.) **Shri Aswini Roy:** Will the Minister-in-charge of the Public Undertakings Department be pleased to state—

(a) if the manning in the Durgapur Projects Ltd. has been completed; and

(b) if so, the total number of workers and other employees in each of the departments before and after such manning?

**The Minister for Public Undertakings Department:** (a) No.

(b) Does not arise.

### Calling Attention to matters of urgent public importance

**Mr. Speaker:** I have received 12 motions of Calling Attention on the following subjects, namely:—

1. Admission into pre-medical course of the Medical College under the University of Burdwan—from Shri Kehsab Chandra Bhattacharyya.
2. Squatting at Esplanade East by the 500 striking teachers and others from different districts of West Bengal—from Shri Kashinath Misra and Shri Asamanja De.
3. Reported strike notice given by 250 House Physicians of N.R.S. Medical College and Hospital—from Shri Abdul Bari Biswas and Shri Sukumar Bandyopadhyay.
4. Attack on Shri Debabrata Chatterjee, M.L.A., and others at Alipurduar on the 1st February, 1973—from Shri Narayan Bhattacharyya and Shri Kashinath Misra.
5. Supply of rice, and other essential commodities through fair price shop in the blocks of Murshidabad district—from Dr. Md. Ekramul Haque Biswas.
6. Non-receipt of flood grants in the flood affected schools and colleges—from Shri Md. Dedar Baksh.
7. Fixation of minimum wages for about 55,000 textile workers in the State—from Shri Samsul Alam Khan.
8. Work-to-rule agitation by the Calcutta University employees for fulfilment of their demands—from Shri Biswanath Chakraborti.
9. Hunger strike by INTUC led, Purnia Motor Majdoor Samaj from 10th February, 1973—from Shri Sukumar Bandyopadhyay and Shri Abdul Bari Biswas.
10. Retrenchment of about 400 temporary staff of Nonapukur Workshop of the Calcutta Tramways Company—from Shri Sarat Chandra Das and Shri Abdul Bari Biswas.
11. Arrest of the Workers of Dharampal Chadd Co.—from Sm. Ila Mitra.
12. Alleged murder of one Shri Babla Bhowmik on 20th February, 1973, by members of the Marxist Labour Union of Bengal Paper Mills of Raniganj—from Shri Puranjoy Pramanik.

I have selected notice of Shri Kashinath Misra and Shri Asamanja De on the subject of squatting at Esplanade East by the 500 striking teachers and others from different districts of West Bengal. Hon'ble Minister may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** Sir, it will be on Tuesday next.

### Mention Cases

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ একটি নারকীয় হত্যাকান্ড সম্বন্ধে আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং তার প্রতিকার দাবি করছি। গতকাল সকালবেলায় রানীগঞ্জের নিকটবর্তী বল্লভপুরে বেঙ্গল পেপার মিলের সামনে সি পি এম-এর অস্ত্রধারী লোক মজদুর কংগ্রেসের সভাপতি শ্রীশীতল গোস্বামী ও আরও কয়েকজন শ্রমিককে ধরে নিয়ে যায়। শ্রমিকরা সেই কাজে বিক্ষোভ প্রকাশ করেছিল এবং নেতৃবৃন্দকে খুঁজে বের করার চেষ্টা হচ্ছিল। এই সময় সি পি এম-এর পরিচালনায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টির গুন্ডারা অস্ত্রশস্ত্রে সজ্জিত হয়ে শ্রমিকদের উপর ঝাঁপিয়ে পড়ে এবং বর্বরভাবে আক্রমণ করে। নৃশংসভাবে বাবলু ভৌমিক নামে এক যুবকের সেখানে মৃত্যু হয় এবং যে সমস্ত নেতৃবৃন্দকে ধরা হয়েছিল তাদের গুরুতর আহত অবস্থায় ফিরে পাওয়া যায়। এখানেই শেষ হয় নি—সি পি এম-এর

গুন্ডারা বেঙ্গল পেপার মিলের ইউনিয়ন অফিস মজদুর কংগ্রেসের অফিস আক্রমণ ক'রে সেই অফিস একেবারে তছনছ ক'রে দেয় এবং যে সমস্ত শ্রমিক ঐ ইউনিয়ন সংগঠন করেছিল তাদের উপর ভীতি প্রদর্শন করে ও তাদের উপর ভীষণভাবে হামলা চালান হয়। এইভাবে ঐ রানীগঞ্জ মহকুমার বল্লভপুরে বেঙ্গল পেপার মিলের সামনে বাম কমিউনিস্ট পার্টির পরিচালনায় এই রকম নারকীয় হত্যাকান্ড ঘটছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত আশ্চর্যের কথা যে, এই হত্যাকান্ড যে সমস্ত গুন্ডারা করছে পুলিস তাদের এখনও পর্যন্ত গ্রেপ্তার করে নি। ইউনিয়নের অফিস এবং অন্যান্য আনুষঙ্গিক জিনিস যে তছনছ করছে এবং ঐ বাম কমিউনিস্ট পার্টির গুন্ডারা যে আচরণ করছে তাদের প্রতি পুলিস এখনও কেন ব্যবস্থা অবলম্বন করে নি।

[2-10—2-20 p.m.]

মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির সঙ্গে একসাথে মিলিত হয়ে রানীগঞ্জের পুলিস কর্তৃপক্ষ আবার নতুন ক'রে দমন-পীড়ন শুরু করেছে বেঙ্গল পেপার মিল কারখানার শ্রমিকদের উপর এবং গ্রেপ্তার করা হয়েছে কিছু নিরীহ শ্রমিকদের এবং যুব কর্মীকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হিংসা এবং সন্ত্রাসের রাজনীতিতে বিশ্বাসী মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি তাদের হিংসার থাবা আবার পশ্চিমবাংলার বুকে মেলে ধরেছে। রানীগঞ্জের ঘটনা একটি বিচ্ছিন্ন মাত্র ঘটনা নয়, এখনও এই ঘটনা ঘটছে এবং তার প্রতিকারের জন্য সরকার পক্ষ থেকে কি ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে আমি সেটা জানতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন দায়িত্বশীল মন্ত্রী কিংবা স্বরাষ্ট্র মন্ত্রী আজকে বিধানসভায় এসে আমাদের জানাবেন কিনা, যেখানে ঐ নারকীয় হত্যাকান্ড হয়ে গেল, শান্তিপূর্ণ নীতিতে বিশ্বাসী কোন শ্রমিক সংগঠনের উপর বর্বর হামলা করা হ'ল, সরকার পক্ষ থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পরিষ্কার-ভাবে এই কথা জানতে চাই যে, ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা। আজকে এই সভায় কোন মন্ত্রী এসে ঘোষণা করুন যে, এই সন্ত্রাসের বিরুদ্ধে তারা ব্যবস্থা অবলম্বন করছেন। এখানে মন্ত্রীরা চুপ ক'রে বসে থাকবেন কোন কথা বলবেন না এবং নিরীহ মানুষ হিংসার বলি হবেন এ সহ্য করা যায় না। তাই আমি এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবার জন্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং তারা এখুনি একটা কর্মপন্থা এই বিষয়ে গ্রহণ করুন।

(তুমুল গোলমাল, একসঙ্গে কিছুসংখ্যক মাননীয় সদস্য উঠে বলতে থাকেন এই সময়)

**Mr. Speaker:** As a large number of Members are very much agitated over the issue, namely, that one Shri Bablu Bhowmik was murdered on the 23rd February, 1973 at Raniganj, I am drawing the attention of the Hon'ble Minister to this and if he has got anything to say certainly he will make a statement.

(তুমুল গোলমাল)

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সি পি এম একটা পলিসি নিয়েছে সারা পশ্চিমবাংলার বুকে আগুন ধরাবার জন্য এবং সেই জনাই এই জিনিস ঘটছে। আজকে এই সমস্ত গুরুত্বপূর্ণ অভিযোগ করা সত্ত্বেও কেন অ্যাকসান নেওয়া হ'ল না, সেই কথা আমরা নিশ্চয় জানতে চাই।

(তুমুল গোলমাল)

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয় সি পি এম আবার বাংলাদেশে হত্যার রাজনীতি আরম্ভ করেছে। এই ঘটনা যে ঘটবে সেটা পুলিসের জানা ছিল। এর আগে যে গন্ডগোল চলছিল সে সম্বন্ধে স্বরাষ্ট্র দপ্তরে নিশ্চয় কিছু খবর ছিল। আজকে সেখানে হত্যাকান্ড হবার পরেও আমরা পরিষ্কারভাবে দেখতে পাচ্ছি স্বরাষ্ট্র দপ্তর সম্পূর্ণ নীরবতা পালন করছে। আমি পরিষ্কারভাবে বলতে চাই, এটা যদি বন্ধ না করেন, তা হ'লে জনসাধারণকে বলুন যে, তোমরা এগিয়ে এসে এই কাজ বন্ধ কর এবং তারা নিশ্চয় তা করতে বাধ্য হবে।

**Mr. Speaker:** Mr. Mukherjee, the Hon'ble Minister is going to make a statement on the subject.

(গোলমাল)

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় স্পীকার মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। এর আগেও একটি মার্ডার হয়েছে এবং সে সম্বন্ধে পংকোজ ব্যানার্জি বলেছেন। আবার এখন একটা শুনছি যে, সেই একই ধরনের মার্ডার হয়েছে। এটা খুব উদ্বেগজনক ঘটনা এবং এই ধরনের ঘটনা ঘটে যাবে এটা ঠিক নয়। যে দলের লোকই হোক এই ধরনের ঘটনা বন্ধ করতে গভর্নমেন্ট যেন যথাযথ হস্তক্ষেপ করেন।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী দিল্লী গেছেন। আমি এর আগেই বলেছি যে, সমস্ত ঘটনাটি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী এলে হাউসে মাননীয় সদস্যদের উদ্বেগ এবং এই ঘটনার বিস্তারিত বিবরণ দেব। এই ঘটনার বিস্তারিত বিবরণ যদি কোন মাননীয় সদস্য জেনে থাকেন, তা হ'লে কালকে এই সম্পর্কে এখানে আরো আলোকপাত করতে পারেন। মাননীয় মুখ্যমন্ত্রী এলে আমরা তাঁর গোচরে এটা নিয়ে আসবো এবং মাননীয় সদস্যরা যে উদ্বেগ এখানে প্রকাশ করছেন, সে সম্বন্ধে আমরা সকলে একই উদ্বেগ প্রকাশ করছি এবং উই সেয়ার দি সেম ভিউ—এই জিনিস আমাদের বন্ধ করতেই হবে এবং এই জিনিস বন্ধ করতে সরকার বদ্ধপরিকর। মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে একাধিবার বলেছেন যে, বাংলাদেশের জনসাধারণের কাছে আমাদের একই প্রতিশ্রুতি দেওয়া আছে। যারা এই ঘটনাটি জানেন তারা বিস্তারিতভাবে আমাদের লিখে দেবেন। এখানে একসংগে অনেকেই বললেন, সবটা শোনা গেল না। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী এলে তাঁকে এটা জানাবো এবং এর যথাবিহিত ব্যবস্থা করা হবে।

**শ্রীবিজয় সিং নাহারঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে কথা বললেন আমার মনে হয় এই হাউসের কোন মাননীয় সদসাই তাতে খুশি হতে পারেন নি। পশ্চিমবাংলায় যদি কোন হত্যাকান্ড হয়ে থাকে পুলিস রয়েছে, নিশ্চয় সে রিপোর্ট সরকারের কাছে এসেছে। এটা যদি মন্ত্রীরা না জানেন তা হ'লে আমরা দুঃখিত। এখানে মন্ত্রী আছেন, রাষ্ট্রমন্ত্রী দু'জন আছেন, কেন স্টেপ নেননি সংগে সংগে? কি ব্যাপার সেটাও জানা উচিত, যদি না জানেন রিসেসের পরে আই জি-র কাছ থেকে জেনে এই হাউসের কাছে জানান। এটাই আমাদের দাবি।

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** স্যার, সরকারের যে প্রশাসন যন্ত্র রয়েছে সেই প্রশাসন যন্ত্র কাজ করছে কিনা আমরা দেখতে চাই। আমরা সরকারকে কোন আলটিমেটাম দিচ্ছি না, কিন্তু এ হত্যাকান্ড হয়েছে, প্রাণনাশ হয়েছে এবং সে ঘটনা লুকিয়ে হয় নি প্রকাশ্যে হয়েছে। এ সম্বন্ধে উপযুক্তভাবে তদন্ত ক'রে দোষীদের ধরা হয়েছে কিনা বিধানসভা চলাকালীন স্বরাষ্ট্রমন্ত্রী তা আমাদের জানান। যদি না জানান, তা হ'লে বুঝতে হবে যে, সরকারের দায়িত্বে যে কর্মচারীরা নিযুক্ত আছেন তাঁরা তাঁদের দায়িত্ব পালন করছেন না। আমরা এ সম্বন্ধে স্বরাষ্ট্রমন্ত্রীর বক্তব্য শুনতে চাই।

(গোলমাল)

**শ্রীসুব্রত মুখার্জীঃ** স্যার, বেলা ২/১০ মিনিট পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয় নি। কাজেই স্যার, এর পরে আমরা কি বিশ্বাস করবো যে, যে দেশে বাস করছি সে দেশের সাধারণ মানুষের নিরাপত্তা ফিরে এসেছে, অন্ততঃ এই মুহূর্তে তা বিশ্বাস করতে পারছি না। স্যার, এটা গতকাল রাত্রের ঘটনা আর আজকে বেলা ২/১০ মিনিট পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয় নি। মন্ত্রীরা এখানে আছেন, তাঁদের বলব, আই জি পুলিস বা স্বরাষ্ট্র বিভাগের পদস্থ কর্মচারীদের কাছ থেকে অবিলম্বে ঘটনা জেনে নিয়ে এই হাউসের সামনে বিবৃতি দিন। তা ছাড়া আমি আর একটি কথা যেটি বলব সেটি হচ্ছে, এতবড় লোমহর্ষক ঘটনা যেখানে ঘটেছে সেখানে একজন মন্ত্রী যেতে পারেন কিনা সেটা বিবেচনা ক'রে দেখুন।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিক:** স্যার, এইমাত্র এনকোয়ারীতে আমার একটা ট্রাংক কল এসেছি রানীগঞ্জ থেকে, করেছিলেন শ্রী বি আর খৈতান। তিনি জানিয়েছেন, শীতল গোস্বামী ও আরে ৪ জনকে কিডন্যাপ ক'রে নিয়ে গিয়েছে তাদের কারুর কোন ট্রেস পাওয়া যাচ্ছে না এবং পুলি এ ব্যাপারে এ পর্যন্ত কোন অ্যাকসান নেয় নি। গতকাল চিত্তরঞ্জন দত্ত, তার উপর টরচার হয়ে এবং পুলিস নাম জানা সত্ত্বেও এ বিষয়ে কোন ব্যবস্থা অবলম্বন করে নি। স্যার, রানীগঞ্জ শহ এবং ঐ এলাকায় একটা টেনসান রয়েছে। অবিলম্বে যদি ব্যবস্থা গ্রহণ করা না হয়, তা হ'ে ঐ সমস্ত এলাকায় একটা বিরাট বিশৃংখলা দেখা দেবে এবং সম্পূর্ণভাবে আইন-শৃঙ্খলা ভেঙে পড়বে। কাজেই স্যার, এ বিষয়ে আমি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একজন মন্ত্র যাতে ঐ স্থানে যান ও সত্বর ব্যবস্থা গ্রহণ করা হয় তার জন্য প্রস্তাব রাখছি।

[2-20—2-30 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ঘটনার উল্লেখ মাননীয় সদস করেছেন সেটার দুটো দিক আছে। একটা দিক হচ্ছে, এই ঘটনা সম্বন্ধে বিবরণ এবং আ একটা দিক হচ্ছে তার প্রতিকার। মাননীয় বিজয় সিং নাহার মহাশয় যে প্রশ্ন এখানে রাখলে আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ যে যন্ত্র আছে, নিশ্চয়ই সেখান থেকে আমরা রিপোর্ট পাবো আজকে যে মাননীয় সদস্যরা উদ্বেগ প্রকাশ করেছেন, যে ঘটনা অমিট হতে পারে না—আজকে আমরা প্রকৃত ঘটনা কি হয়েছে, সেটা জানতে চেয়েছি। যারা এই ঘটনার সংবাদ পেয়েছে তাদের কাছ থেকেও জানছি, আমাদের মুখ্যমন্ত্রী তথা স্বরাস্ট্রমন্ত্রী নেই, তিনি দিল্লী গেছেন তিনি কালকে আসবেন। পরশুদিন আমরা এই সম্বন্ধে একটা বিস্তারিত বিবরণ জানাতে পারবো আশা করছি।

**শ্রীবিজয় সিং নাহার:** মাননীয় মন্ত্রিমহাশয় যে কথা বললেন—আমি অন্য কথা বলেছিলাম- ও'দের যন্ত্র আছে, ও'দের অফিসার আছেন, তাদের কাছে নিশ্চয়ই রিপোর্ট এসে গেছে। যার এই রিপোর্ট পেয়েছেন তাদের কাছ থেকে অনুগ্রহ ক'রে জানুন। এতবড় একটা দুর্ঘটনা ঘটে গেছে, পরশুদিন জানানো চলবে না। আপনাদের সরকারী যন্ত্র আছে, এদের মাধ্যমে আজকে জানান।

(নয়েজ)

**শ্রীআনন্দগোপাল মুখোপাধ্যায়:** একজনকে খুন করা হয়েছে এবং বিশিষ্ট কর্মী শ্রীশীত বন্দ্যোপাধ্যায়, তাকে পাওয়া যাচ্ছে না। অথচ আপনারা বলছেন যে, তিনদিন পরে উত্তর দেবেন আজকে মন্ত্রিসভার কাছে এই আশ্বাস চাইছি, এই যে শীতল বন্দ্যোপাধ্যায় যাকে পাওয়া যাচ্ছে না, তাকে জীবিত অবস্থায় যাতে উদ্ধার করা যায়, তার ব্যবস্থা চাই, মৃত অবস্থায় দেখবার জন্য আমরা তিন দিন অপেক্ষা করতে রাজী নই।

(নয়েজ)

**ডাঃ জয়নাল আবেদিন:** এর জন্য যে প্রতিকার করা দরকার, তা আমরা নিশ্চয়ই করবো।

**শ্রীবিজয় সিং নাহার:** প্রতিকার তো পরে করবেন, খবরটা আগে দিন যে কি ঘটেছে আই জি-র কাছ থেকে রিপোর্ট নিয়ে এখনই তো বলতে পারেন, এতে তো কোন অসুবিধা নেই

(নয়েজ)

**Mr. Speaker:** Please allow Shri Abdus Sattar to speak.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন এই বিষয়টা এখানে মেনশন করলাম তখন সমস্ত ঘটনাটা শোনার পর এখন ও'রা বলছেন যে, আমাদের ঘটনাটা জানালে আমরা ব্যবস্থা করবো।

(নয়েজ)

**মিঃ স্পীকারঃ** একটু শুনুন তারপর বলবেন তো?

I request Shri Pramanik to take his seat. Please allow Shri Abdus Sattar to speak.

**শ্রীআবদুস সাত্তারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুকুমারবাবু যে মেনশন করেছেন—যখন একটা মেনশন করা হয়—শ্রীবিজয় সিং নাহার মহাশয় একজন প্রবীণ সদস্য এবং তিনি অনেকদিন মন্ত্রীও ছিলেন, আমাদের চেয়ে অনেক অভিজ্ঞতা তাঁর আছে, তিনি যখন এই হাউসের অ্যাটেনশন ড্র করেছেন—আজকে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী নেই, তিনি দিল্লী গেছেন। আর একজন যিনি আছেন ঐ এলাকার ইনচার্জ, অর্থাৎ বর্ধমান জেলার জন্য মিনিস্টার অব স্টেট, তিনি হসপিটালে আছেন। আর একজন, যিনি হাওড়া এবং কলকাতার ব্যাপার নিয়ে থাকেন, তিনি ছাত্র পরিষদের সমাবেশে বহরমপুরে গেছেন।

(এ ভয়েসঃ সেটা জরুরী হ'ল?)

এখন প্রশ্ন হচ্ছে, অনেক সময় মেনশন কেস, যেটা আমাদের খুব জরুরী মনে হয়, তখন প্রয়োজনবোধে মিনিস্টার উপস্থিত থাকলে তার জবাব দিয়ে দেন। রুলের মধ্যে কোথাও দেখিয়ে দিতে পারবেন কি, যে একটা বিষয় মেনশন করবার সঙ্গে সঙ্গে তার উত্তর দিতে হবে। তা হ'লে আমি তাকে রুলস অব প্রসিডিওর অ্যান্ড কন্ডাক্ট অব বিজিনেস ফেলে দিচ্ছি, তিনি দেখিয়ে দিন, এতে এই বিষয়ে কিছু আছে কিনা। যে ঘটনার কথা জানতে চাওয়া হয়েছে, নিশ্চয়ই এর জন্য সকলেই মর্মাহত, এই জিনিস কখনও চলতে পারে না। আগে অনেক কিছু হয়েছে। এই জিনিস যে কোন অবস্থায় আমরা দমন করবো। কিন্তু এখনই স্টেটমেন্ট করতে হবে ব'লে যে বলা হচ্ছে—আপনারা যে প্রতিকার চেয়েছেন, সেই প্রতিকার সম্বন্ধে আপনারা যদি একধার থেকে বলতে থাকেন—আমাদের সময় দেবেন তো? আমরা জানবো ব্যাপারটা কি ঘটেছে। একটা বিষয় না জেনেশুনে উত্তর দেওয়া যায় না, সাসপেন্ড করা যায় না। আজ পর্যন্ত এটা কেউ দেখেন নি। আপনি রুল দেখান যে কোথায় আছে যে সঙ্গে সঙ্গে উত্তর দিতে হবে। আজকে মিনিস্টার ইনচার্জ ইজ অ্যাবসেন্ট ফ্রম দি হাউজ। সুতরাং মাননীয় সদস্যকে বলছি, উনি অ্যাটেনশন ড্র করেছেন, আমরা ফুল ডিটেলস জেনে প্রতিকারের ব্যবস্থা করছি। এই হত্যা কখনও হতে দেবো না। এই যে হত্যা হয়েছে তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করছি। এখানে অ্যাটেনশন ড্র ক'রে এক্ষুণি অ্যানসার দাবি করছেন। বিজয়বাবুর মত একজন প্রবীণ ব্যক্তির নিকট হতে এই জিনিস আশা করতে পারি না।

**শ্রীবিজয় সিং নাহারঃ** আমি অত্যন্ত দুঃখিত যে, মাননীয় ডেপুটি লিডার আমার কথা শোনেন নি অথবা বুঝতে না পেরে আর একটা বক্তব্য তুলে ধরলেন। আমি বলেছি বারে বারে এই হাউসকে, একটা সংঘটিত ঘটনার কথা বলা হয়েছে, মুখ্যমন্ত্রী বা অন্য কোন মন্ত্রী সঙ্গে সঙ্গে আই জি বা হোম সেকরেটারীর কাছ থেকে রিপোর্ট নিয়ে দু'-এক ঘন্টার মধ্যে এই হাউস চলাকালীন রিপোর্ট দিন। এই জিনিস আগেও হয়েছে অনেক সময়। কিন্তু এখানে আইন দেখিয়ে যে ভাবে ম্যাটারকে অ্যাভয়েড করতে চাওয়া হয়েছে, সেটা অত্যন্ত দুঃখের কথা। তাঁরা নিজেরা এমনভাবে কাজ করছেন—চিফ মিনিস্টার না থাকলে দেশে অরাজকতা চলবে, কোন মিনিস্টার বহরমপুরে গেছেন ব'লে কিছু খবর পাওয়া যাবে না, এই জিনিস আমরা হাউসে

[2-30—2-40 p.m.]

শুনতে চাই না। আমরা শুনতে চেয়েছি যে ওরা ডি আই জি-র কাছ থেকে জেনে, হোম সেক্রেটারীর কাছ থেকে জেনে—নিশ্চয়ই তাদের কাছে খবর আছে, সেই খবর নিয়ে তারা আজকে হাউসে সেই খবরটা দেবেন। আজকে হাউস চলাকালীন মন্ত্রিমন্ডলী রিপোর্ট দেবেন। যদি তা দিতে না পারেন, তা হ'লে বুঝব যে একজনই মন্ত্রী আছেন সে চিফ্ মিনিস্টার আর সব কোন কাজের নন।

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি এতক্ষণে বুঝতে পারছি যে, শ্রীবিজয় সিং নাহার মহাশয় আমাদের জেনে নিয়ে বলতে বলছেন।

(গণ্ডগোল)

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সাত্তার সাহেবের কাছে একটা অনুরোধ রাখছি, সেটা হচ্ছে এখানে বিধানসভার সদস্য হিসাবে কল অ্যাটেনশন মোশান প্লেসড হয়েছে সেই মোশানে যে মেনশন হয়েছে সেটা কি, না একটা হত্যা হয়েছে এবং সেই হত্যার আমরা প্রতিকার দাবি করছি, আর একটা কি হয়েছে না একটি ছেলে এবং তার আরও ৪/৫ জনসহযোগীকে সেখান থেকে কিডন্যাপ করে নিয়ে যাওয়া হয়েছে। ১২/১৪ ঘণ্টা হয়ে গেল তারা জীবিত কি মৃত জানি না—তারা সাত্তার সাহেবের বিধানসভার রুলস অফ বিসনেসের জন্য জীবিত থাকবেন কিনা জানি না। তাই আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে দাবি যে, যে হত্যা হয়েছে তার প্রতিকার চাই এবং যাকে পাওয়া যাচ্ছে না তাকে জীবিত অবস্থায় ফিরে পেতে চাই। এই খবর না পাওয়া পর্যন্ত বিধানসভার সদস্য হিসাবে আমাদের এখানে চুপ ক'রে বসে কাজ করা সম্ভব নয়। তাই আমি মন্ত্রিসভার কাছে অনুরোধ জানাচ্ছি যে, এটাকে রিপোর্টের আওতায় না রেখে এই হত্যার রাজনীতির প্রতিকার ক'রে যারা হত্যা করেছে তাদের এবং যারা কিডন্যাপ ক'রে নিয়ে গিয়েছে ঐ ছেলেগুলিকে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি। আমরা ঐ ছেলেগুলিকে জীবিত অবস্থায় ফিরে পেতে চাই—তাদের মৃত্যুর পর তাদের পোস্ট-মর্টম রিপোর্ট হাউসের সামনে দেওয়া হবে সে জন্য আমাদের ইন্টারেস্ট নেই। এতে আমাদের দুঃখ কমবে না, তাই আজকে বিধানসভায় মন্ত্রিসভাকে বলছি মেক ইয়োর মেশিনারী একটিভ, একটিভ এবং সিনসিয়ারলি এটা করুন এটাই আমাদের দাবি।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিং অ্যাটেনশনে দেবার পর সেটাতে সাত্তার সাহেব বলেছেন যে, কোন কলিং অ্যাটেনশনে স্টেটমেন্ট দেওয়া হয় না। কিন্তু ঘটনাটা মেনশন করা হয়েছে। কলিং অ্যাটেনশনের মধ্যে আছে, যে সেই দিনই স্টেটমেন্ট করতে হবে অথবা সময় চেয়ে নিতে পারেন। কিন্তু এই সমস্ত গুরুত্বপূর্ণ ব্যাপারে আমরা আগেও দেখেছি সঙ্গে সঙ্গে জেনে নিয়ে স্টেটমেন্ট দেওয়া হয়েছে এবং এর আগের হাউসেই দেখেছি মুখ্যমন্ত্রী ১ ঘণ্টার মধ্যে খবর নিয়ে স্টেটমেন্ট দিয়েছেন। এই রকম ঘটনার বহু প্রমাণ আছে, দিনের দিন স্টেটমেন্ট পাওয়া যায়। আমি তাই মন্ত্রীসভার কাছে অনুরোধ করছি এই ব্যাপারে একটা স্টেটমেন্ট দেবার জন্য।

(গণ্ডগোল)

**ডাঃ জয়নাল আবেদিনঃ** সদস্যদের দাবির দুটো অংশ আছে, একটা হচ্ছে দাবি আর আর একটা হচ্ছে প্রতিকার। আমরা বলেছি যে, প্রতিকারের জন্য সমস্ত যন্ত্রকে কাজে লাগাচ্ছি এবং বিবৃতি যত তাড়াতাড়ি সম্ভব দেওয়ার ব্যবস্থা করা হবে।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** এর আগে দেখেছি কাটোয়ার সুব্রত মুখার্জী, এম এল এ-র উপর অত্যাচার হয়েছে এবং সেখানে থানার অফিসার সিদ্ধেশ্বর সিংহ এবং সেকেন্ড অফিসার ধ্রুব দাস কংগ্রেসী ছেলেদের উপর দিনের পর দিন যখন অত্যাচার চালিয়েছে তখন সেখানে কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি, আর আজকে বলছেন, প্রতিকার হবে কি ব্যবস্থা গ্রহণ করবেন আপনারা, আপনারা কোন ব্যবস্থা গ্রহণ করতে পারবেন না।

(গণ্ডগোল)

**ডাঃ জয়নাল আবেদিনঃ** ঘটনার বিবরণ যতখানি পাওয়া যাবে আজ তা দেব।

(গণ্ডগোল)

**Mr. Speaker:** I would request the Honourable Members to kindly take their seats. If all the Members speak at a time then I think that the Ministers, myself and the other Honourable Members present here canno

follow. Just now you have agitated your point and all the facts have been brought to the notice of the Treasury Bench that one person has been murdered and three persons have been kidnapped. Now over this issue the House is very much agitated and the Members want to know the full facts and an assurance from the Minister that there will be no such occurrence in future and recovery will be made of the kidnapped persons alive and they also want to know what actions have been taken by the Administration who are in charge of law and order. I would request the Hon'ble Minister-in-charge to give specific statement on this issue.

**ডাঃ জয়নাল আবেদিনঃ** আপনাদের দাবির দুটো অংশ—একটা ঘটনার বিবরণ জানতে চেয়েছেন, আর একটা প্রতিকার। আমরা বলছি প্রতিকার এখুনিই শুরু হয়ে গেছে। আপনারা যাঁরা ঘটনা জানেন তাঁরা এটা চেক আপ ক'রে দেখতে পারেন। অন্য সংবাদ সম্বন্ধে আজই অপরাহ্ণে আমরা সমস্ত বিবরণ রাখব।

**শ্রীসুব্রত মুখার্জীঃ** এই ও সি-এর পূর্বে কাটোয়া থানার ভেতরে সাধারণ মানুষের উপর অত্যাচার করেছেন। এই ও সি আজ রানীগঞ্জে রয়েছেন। সুতরাং ওঁর কাছ থেকে যে কোন বিচার পাওয়া যাবে না এটা আমরা জানি।

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় মন্ত্রী জয়নাল আবেদীন সাহেব বিধানসভায় আশ্বাস দিয়েছেন যে, এই ঘটনায় যারা দোষী তাদের গ্রেপ্তার করা হবে বা যারা কিডন্যাপড্ হয়েছে তাদের সম্বন্ধেও ব্যবস্থা করা হবে। এই আশ্বাস জানার পর আমরা এই মন্ত্রিসভাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** এই হাউস-এ মাননীয় সদস্য সুকুমারবাবু আইন-শৃঙ্খলাঘটিত ব্যাপারে একটা সাধারণ প্রশ্ন করেছেন। সেখানে ২৪ ঘণ্টার পরেও কি প্রতিকারের প্রশ্ন ওঠে? আমরা জানতে চাই এই সরকার এই ঘটনা সম্বন্ধে অবহিত আছেন কিনা এবং থাকলে কি অ্যাকশন নিয়েছেন এবং এ সম্বন্ধে কি খবর আছে সেটা জানানোর জন্য দাবি করছি।

[2-40—2-50 p.m.]

**শ্রীভোলানাথ সেনঃ** মিঃ স্পীকার, স্যার, আমি যেটুকু খবর পেয়েছি, পুরো খবর আসে নি, জয়নাল আবেদিন সাহেব বলেছেন, খবর আসছে, সেটা হচ্ছে একটা গোলমাল হয়েছে দু'দলের মধ্যে এইটুকু খবর পাওয়া গেছে, বিস্তারিত খবর আসে নি এবং মেজার হিসাবে ১৪৪ ধারা জারি করা হয়েছে।

(তুমুল গণ্ডগোল)

**শ্রীবিজয় সিং নাহারঃ** আপনি কোন খবর বলছেন—এ'ড়েদার খবর বলছেন, না, রানীগঞ্জের খবর বলছেন? কারণ, এ'ড়েদহে আজ এই ধরনের ঘটনা ঘটেছে।

**শ্রীভোলানাথ সেনঃ** আমি রানীগঞ্জের খবর আপনাদের বলছি। প্রিলিমিনারি খবর একটা পাওয়া গেছে, তারপর ফারদার ডিটেল আসছে। এইমাত্র ফোন করেছিলাম তাতে যেটুকু খবর পেয়েছি সেটা হচ্ছে দু'দলের মধ্যে মারামারি হয়েছিল, সেখানে ১৪৪ ধারা জারি করা হয়েছে, পুলিস সতর্ক আছে এবং পুলিস যথাযথ ব্যবস্থা করছে। এই পর্যন্ত খবর এসেছে।

(তুমুল গণ্ডগোল)

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি বলতে চাই ওখানকার যারা গুণ্ডা তাদের বিরুদ্ধে কোন অ্যাকসান না নিয়ে নিরীহ শ্রমিকদের উপর দমন পীড়ন চালাচ্ছে এরই ভিত্তিতে মাননীয় সদস্য শ্রীযুক্ত প্রামাণিক দু'জন অফিসারের বিরুদ্ধে যে অভিযোগ রেখেছেন সে সম্বন্ধে কি ব্যবস্থা নিয়েছেন সেটা না ব'লে পুলিস কি করছে সে সম্বন্ধে আমরা জানতে চাই নি।

**(তুমুল গণ্ডগোল)**

**Mr. Speaker:** Honourable Members, please take your seats. On the point that has been raised by honourable Members regarding murder and kidnapping, an assurance has been given by the Hon'ble Minister that the Government are bringing the report from their administrative offices, i.e., I.G. or Home Secretary and the entire report, as far as will be possible for them to collect, will be placed on the floor of the House. That assurance has been given.

(Shri Abdul Bari Biswas rose to speak.)

Mr. Biswas, please take your seat. I am on my legs.

When they have given this much of assurance that as far as possible the detailed information will be placed on the floor of the House after collecting all the information from the administration i.e. from the I.G., Home Secretary and other officers concerned in the matter, let them place the entire matter before the House. After that if you want to know anything more or discuss the matter or want further assurance that no recurrence of such ghastly murder should be allowed, you can discuss that and have that assurance from the Minister. For the time being, today they are collecting, as far as possible, all the detailed materials and placing them before you as per requests made by all of you. That much of assurance has been given to you. After that may I now request the honourable Members to let us proceed to the next item of business because there are other matters to be referred to the Ministers and they have to take decisions thereon.

You have agitated this issue, brought it to the notice of the Ministers, expressed your sentiment and indignation against this sort of ghastly murder and you have amply demonstrated your feeling in unequivocal terms that you are dissatisfied with this sort of murder and that this should be stopped. The Minister has also expressed his concern that he shares the same view with you and has assured that he will take all necessary steps and place all the necessary information after one or two hours. So I request you not to go on with further discussion on this particular matter. Let us now pass on to the next item of business.

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা কথা বলছি। মাননীয় মন্ত্রী জয়নাল আবেদিন হাউসে যে আশ্বাস দিলেন তারপর আমরা চুপ করেই ছিলাম। কিন্তু পুনরায় আলোচনা শুরু করলেন মন্ত্রী ভোলা সেন নূতন তথ্য দিয়ে। আমরা ভেবেছিলাম শীতলবাবুকে খুঁজে পাওয়া গেছে এবং হত্যাকারীকে ধরা হয়েছে। কিন্তু তিনি বললেন যে, ১৪৪ ধারা হয়েছে। কাজেই দেখা যাচ্ছে মন্ত্রিমহাশয়ই আলোচনা শুরু করেছেন। মাননীয় সদস্যরা যখন অত্যন্ত উদ্বেগের মধ্যে রয়েছেন তখন মন্ত্রিমহাশয় কি মনে করেন এই ধরনের সংবাদ দিয়ে হাউসকে অন্ধকারের মধ্যে রাখবেন।

**Mr. Speaker:** Mr. Mukherjee, let us expect that Sital Babu who is reported to have been kidnapped will come back safe and sound to us and let us also hope that that information will reach us within one or two hours. I now call upon Shri Asamanja De.

**শ্রীখগেন্দ্রনাথ মণ্ডলঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি অনুরোধ করছি রাজারহাটে ফকীরপুর অঞ্চলে যে মার্ডার হয়েছে সে সম্বন্ধে যেন মন্ত্রিমহাশয় আগামীকাল আমাদের জানান।

**Mr. Speaker:** He is giving a new information that two persons have been murdered yesterday night somewhere under the Rajarhat P.S. Mr. Mondal, please give the names of the persons in writing and other details. Shri Asamanja De.

(Shri Abdul Bari Biswas, Shri Ramendra Nath Dutt and Shri Md. Safiulla rose to speak.)

**Mr. A. H. Besterwitch:** Sir, what is this going on in the House in spite of your request to them to take their seats?

(Noise and interruptions)

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, মিঃ বেস্টারউইচ কেন আমাদের থ্রেট করছেন? মাননীয় স্পীকার মহাশয় যেখানে চেয়ারে রয়েছেন সেখানে উনি আমাদের থ্রেট করবার কে? উনি কি আমাদের শিক্ষা দিতে চান? ওঁনার কাছ থেকে আমাদের শিক্ষা ধার করতে হবে না।

(Shri Ramendra Nath Dutt and Shri Md. Safiulla also rose)

**Mr. Speaker:** Mr. Biswas, Mr. Dutt and Mr. Safiulla, please do not be agitated, you are all senior Members.

[2-50 – 3-00 p.m.]

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার বলার আগে মাননীয় সদস্য বেস্টারউইচ তার অধিকারের সীমানা পেরিয়ে আমাদের বেঞ্চের মাননীয় সদস্যদের উপর যে কটাক্ষপাত করেছেন তার জন্য স্বভাবতঃই তাঁর উপর আক্রমণ চলেছে। আমি সদস্যদের বলব ওনার বয়স হয়েছে এবং তা ছাড়া উনি খুব দুর্বল, কাজেই তাঁর উপর আর আক্রমণ করবেন না। এরকম করলে হয়ত একটা দুর্ঘটনা ঘটে যেতে পারে, সুতরাং এতবড একটা দায়িত্ব আপনারা নেবেন না। যা হোব, এবারে আমি একটা বিশেষ বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের মধ্যে ৭৩ লক্ষ মানুষ গরিব মৎস্যজীবী। তাদের অর্থনৈতিক এবং সামাজিক অবস্থার কথা ভেবে তার প্রতিবিধানের দাবি করছি। সাম্প্রতিক-কালের প্রচন্ড খরার ফলে খাল, বিল ডোবা, পুকুর সব শুকিয়ে গেছে এবং ক্ষেতমজুররা কোন কাজ করতে পারছে না। আমরা দেখছি এই ৭৩ লক্ষ মানুষ আজ অনাহারে মৃত্যুর জন্য দিন গুণছে। আমরা ভেবেছিলাম জমিদারী প্রথা উচ্ছেদের সঙ্গে সঙ্গে মহাজনদের হাত থেকে এই ৭৩ লক্ষ মানুষ রেহাই পাবে। কিন্তু আমরা দেখছি টেন্ডার এবং ডোল প্রথা চালু থাকার জন্য বেশী টাকা যারা দিচ্ছে তারাই জল পাচ্ছে। আমি দাবি করছি, এই সমস্যার হাত থেকে তাদের মুক্তি দেবার জন্য অবিলম্বে সরকারের পক্ষ থেকে তাদের যেন প্রচুর পরিমাণে স্পেশাল জি আর দেওয়া হয়। আমরা দেখতে পাচ্ছি, জলকরের জন্য তারা জল নিতে পারছে না। পশ্চিমবঙ্গ-সরকার জলকরের জন্য যাবতীয় খাজনার টাকা আদায় করেছেন। আমি দাবি করছি মৎসজীবী-দের কাছে এই খাজনা হিসেবে যে টাকা আদায় করে নেওয়া হয়েছে সেটা তাদের ফেরত দেওয়া হোক এবং জলকর নির্ধারণের জন্য একটা হাই পাওয়ার কমিটি গঠন করা হোক। আমরা যদি সমাজবাদ প্রতিষ্ঠা করতে চাই এবং মৎসজীবীদের স্বার্থ সংরক্ষণের কথা চিন্তা করি, তা হ'লে এই টেন্ডার প্রথা অবিলম্বে তুলে দিয়ে সেখানে ন্যূনতম লাইসেন্স ফি চালু করা হোক। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটি বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখলাম, ফুড কর্পোরেসন অব ইন্ডিয়া বাংলাদেশ থেকে মাছ এনে সেগুলো সাব-স্ট্যান্ডার্ড এর নাম করে পাইকারী ব্যবসাদারদের কাছে বিক্রি করছে। জেলের ছেলেরা যারা তফসিল সম্প্রদায়ের লোক তারা কো-অপারেটিভ করেছে, তারা ব্যবসা করতে চায়। কিন্তু এফ সি আই আড়তদারদের কাছে সাব-স্ট্যান্ডার্ড-এর নাম ক'রে মাছগুলি বিক্রি করে এই সমস্ত ছেলে যারা স্বাধীনভাবে বেঁচে থাকতে চায় তাদের সেটা থেকে বঞ্চিত করছে। আমার বক্তব্য হচ্ছে, সমাজবাদ প্রতিষ্ঠা করতে হ'লে এই ৭৩ লক্ষ মৎস্যজীবী মানুষ যারা অনাহারে মৃত্যুর জন্য দিন গুণছে তাদের বাঁচাতে হবে। আজকে কেরলা, অন্ধ্র এবং মহারাষ্ট্রে রিহ্যাবিলি-টেসন স্কীম করা হয়েছে অথচ আমাদের এই পশ্চিমবঙ্গ সরকার এই ৭৩ লক্ষ মানুষের প্রতি কোন দৃষ্টি দিচ্ছে না। কাজেই আমি অবিলম্বে এদের জন্য উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করতে সরকারকে অনুরোধ করছি।

**শ্রীরজনীকান্ত দলুইঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গত কয়েক বছরের বন্যা এবং খরার

জন্য পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় নির্দেশ দেওয়া হয়েছে ঋণ আদায় বন্ধ থাকবে। কিন্তু আমরা এখন দেখছি, সরকার নির্দেশ দিয়েছেন সমস্ত ঋণ আদায় করতে। এর ফলে গ্রামাঞ্চলে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আপনি জানেন যে, সমস্ত কৃষিজীবী বন্যাক্লিষ্ট এবং খরাক্লিষ্ট হয়েছিল তারা কি অবস্থায় পড়ে ঋণ নিয়েছিল। তারা যে সমস্ত চাষবাস করেছিল সমস্তই নষ্ট হয়ে গেছে। তারা নানা ধরনের লোন নিয়েছে, হাউস বিল্ডিং লোন নিয়েছে। কাজেই তাদের যদি এখন সমস্ত ঋণ একসঙ্গে দিতে হয় এবং তার জন্য সুদ দিতে হয়, তা হলে ঋণের অংক আরও বেড়ে যাবে।

সুতরাং এই ঋণের টাকার যে সুদ এখনি মকুব করা হোক, এই আবেদন জানাচ্ছি। এই সম্বন্ধে আমি আপনার মাধ্যমে আরও আবেদন জানাচ্ছি যে ঋণের টাকা ৪ কি ৫ কিস্তিতে শোধ দিতে পারবে, এটা জনসাধারণকে জানিয়ে দেওয়া হোক এবং এ ব্যাপারে জেলা ম্যাজিস্ট্রেটকে জানিয়ে দেওয়া হোক যে কিস্তি করে জনসাধারণ সেই ঋণের টাকা শোধ করতে পারে।

আমি আর একটি খবর দিচ্ছি, সেটা অতি ভয়াবহ যেটা গ্রামাঞ্চলের লোকদের নিকট আশংকার সৃষ্টি করছে। সেখানে জনসাধারণকে বলা হচ্ছে যে, যদি স্থায়ী সরকার প্রতিষ্ঠা না করতে, যদি এদের ভোট না দিতে তা হলে আজকে ঋণের টাকা শোধ করতে হত না, এই অপ-প্রচার গ্রামাঞ্চলে চলেছে। তাই আমি মন্ত্রিমণ্ডলীর নিকট আবেদন রাখছি যে, অবিলম্বে এই নির্দেশ দেওয়া হোক যে এই সমস্ত ঋণের টাকার সুদ মকুব হয়ে গিয়েছে এবং ঋণের টাকাও ৪/৫ কিস্তিতে শোধ করতে পারবে, এই অধিকার দেওয়া হোক। এই বলে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার নন-গভর্নমেন্ট কলেজের ৮ হাজার নন-টিচিং এমপ্লয়ী ২৯শে জানুয়ারি থেকে স্ট্রাইক করা ছাড়া আর কোন উপায় নাই দেখে, স্ট্রাইক করতে বাধ্য হয়েছে এবং স্ট্রাইক করার ফলে ইউনিভার্সিটি এবং অন্যান্য কলেজগুলিতে সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে আছে, এক্সামিনেশন ফি আদায় করা হচ্ছে না। এক্সামিনেশন রেজাল্ট বার করা হচ্ছে না, এই সমস্ত কারণে শিক্ষাজীবনে একটা বিপর্যয় চলেছে। নন-টিচিং এমপ্লয়ী সম্বন্ধে পে-কমিশনের যে রায় সেই রায় চালু করবার জন্য বার বার মুখ্যমন্ত্রী মহাশয় এবং শিক্ষামন্ত্রী এবং ইউনিভার্সিটি অথরিটির কাছে এরা বার বার দাবি করেছে, কিন্তু শেষকালে কেউ কর্ণপাত না করায়, বাধ্য হয়ে ২৯শে থেকে তারা স্ট্রাইক করতে বাধ্য হয়েছে। ১লা ফেব্রুয়ারি থেকে ইউনিভার্সিটির সমস্ত ফি আদায় বন্ধ করে দিয়েছে, সমস্ত রকম এক্সামিনেশন ফি নেওয়া বন্ধ করে দিয়েছে সমস্ত রকম কাজকর্ম বন্ধ করেছে। ১৬ই ফেব্রুয়ারি তারা মাস্ স্কোয়াটিং করেছে, ২৭শে এবং ২৮শে তারা কাজ বন্ধ করে ডেপুটেশনে আসবে এবং সিট-ডাউন সত্যাগ্রহ করবে এবং জানিয়েছে তারা বাধ্য হয়ে ১২ই মার্চ থেকে লাগাতার স্ট্রাইক শুরু করবে। এই অবস্থায় পে-কমিশনের রায় যা বার করেছে সে সম্বন্ধে গভর্নমেন্টের পক্ষ থেকে ইউনিভার্সিটির পক্ষ থেকে কিছু করা হচ্ছে না। এদের যে দাবি—রেটার ইমোলিউমেন্টস প্রপার্লি স্ট্যান্ডার্ডাইজড, সিকিউরিটি অব সার্ভিস অ্যান্ড রেগুলারাইজড কন্ডিশন অব এমপ্লয়মেন্ট এই সমস্ত দাবি নিয়ে ১৯৬৬ সালে তারা স্ট্রাইক করেছিল। প্রফুল্লচন্দ্র সেন যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন ডঃ মল্লিকের নেতৃত্বে ইনকুইয়ারী কমিটি হয়েছিল, শেষ পর্যন্ত সেই রিপোর্ট আর বেরোয় নি, তার পরে পে কমিশন তার রায় বার করা সত্ত্বেও আজ পর্যন্ত এ সম্বন্ধে গভর্নমেন্টের পক্ষ থেকে, ইউনিভার্সিটির পক্ষ থেকে কোন কথা বলা হয় নি। আজকে পশ্চিমবাংলার শিক্ষাজীবনের দিকে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে তাদের দাবি-দাওয়া নিয়ে তাদের সঙ্গে বসে সে সম্পর্কে একটা ফয়সলা করা হোক। নয়ত শিক্ষা জীবনে বিপর্যয় নেমে এসেছে তা বন্ধ হবে না। কোন কলেজে এবং ইউনিভার্সিটিতে কাজকর্ম হচ্ছে না, পরীক্ষার ফি আদায় করা হচ্ছে না, যে রেজাল্ট তৈরি হয়েছে, তাও বেরুতে পাচ্ছে না। এই অবস্থা শুধুমাত্র ৮ হাজার নন-টিচিং এমপ্লয়ীই নয় তার সঙ্গে পশ্চিমবাংলার অভিভাবক, ছাত্র, শিক্ষক এবং শিক্ষার সঙ্গে যাঁরা জড়িত তাঁদের সকলেরই সমস্যা হয়ে দাঁড়িয়েছে।

আমি আর একটা বিষয়, অধিকারের প্রশ্ন তুলছি। এর আগে যে সমস্ত বিষয় মেনশন করা হয়েছে, তার মন্ত্রিমণ্ডলী শোনেন না এবং পরবর্তীকালে সে সম্বন্ধে কোন প্রতিকার করছেন কিনা সে সম্পর্কে উত্তর দেন না। সেই অধিকারের প্রশ্ন এখানে রাখছি। এটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। আমি আশা করবো, আজকের মধ্যে অন্ততঃ মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে একটা বিবৃতি এখানে দেবেন।

[3-00—3-10 p.m.]

**Shri A. H. Besterwitch:** Mr. Deputy Speaker, Sir, I am sorry that I have got to say something about the destruction of wild animals, and the most important is the rhinos in Jaldapara forest. Sir, Government set up an Enquiry Commission for the purpose but uptil now we have not received a copy of the Commission's Report which has been already submitted to the Government. Another thing to which I want to draw the attention of the Government is about deforestation, because timbers are being taken away from the forest and there is no sign of trees in the whole area. This is the state of affairs in the forest. Now, as I say, rhinos are being killed by the poachers in co-operation with the officials of the Forest Department. In various places these poachers have got rifles of the Forest Department and they go to poach, but the village people who catch them are not given anything so that they get some incentive to stop this. I will give an example. On 15th November last at Bara Sahurpara two persons went to Kukulam Basti under Kultimari Beat to sell two horns in the house of one Inpu Rawa who was also surrounded by the forest villagers under the leadership of Somnath Rawa, Forest Mondal and Bisram Chirtan. Next morning they handed over the accused persons to the Beat Officer with the horns and you will be surprised to know that those persons were not given any reward but the Beat Officer was rewarded. Similarly, there is a person named Ali Mohammad Khan of Banarhat who is, according to me, one of such accused who is being helped by high authorities of the Forest Department. This man has got a gang and with them he is doing all these things. Now, Sir, if this Government really feels that these rhinos are to live then this sort of killing should be stopped.

Then, Sir, I heard that on 28th and 29th January, 1973 one Minister, I think Shri Ananda Mohan Biswas, with a party of 25/30 persons went to 24-Parganas in the Sundarbans forest. It is a prohibited area for shooting deers, but they took forest guards and boats and inspite of protest from various people they started shooting. Sir, this gentleman being a Minister has got the authority. He put prohibition on others but as he is a Minister of State, he can do whatever he likes. Actually, this thing is to be brought to the notice of the Chief Minister. But he is not here. I hope that necessary action in this matter will be immediately taken.

**শ্রীবিমল দাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এতক্ষণ ধ'রে যে উত্তেজনা বিক্ষোভ বিধানসভায় চললো তাতে আমার উত্থাপিত বিষয় গুরুত্বের দিক থেকে দ্বিতীয় পর্যায়ে চলে যাবে বলে মনে হচ্ছে। আমি যে বিষয়টার উল্লেখ করতে চাই তার সাথে কয়েকশো কর্মীর জীবন ও জীবিকার প্রশ্ন আছে এবং সেই সকল পরিবারের প্রতিকারের আকুতি আছে। আমি যে বিষয়ে উল্লেখ করতে চাই সেটা হচ্ছে কুচবিহারে কয়েক শ' ডি ডি টি স্প্রে কর্মীরা গত চার মাস ধরে লাগাতার অবস্থান ধর্মঘট করে আছে। আপনি জানেন মাননীয় স্পীকার মহাশয়, ১৯৫৩ সালে যখন সারা বাংলাদেশে ম্যালেরিয়া উচ্ছেদের পরিকল্পনা গৃহীত হয় তখন জলপাইগুড়ি এবং অন্যান্য জায়গায় এই সকল কর্মীরা আপ্রাণ চেষ্টা ক'রে ম্যালেরিয়া উচ্ছেদ করে। দীর্ঘদিন পরে যখন ম্যালেরিয়া উচ্ছেদ হয়েছে তখন হঠাৎ গত ৩১শে অক্টোবর ১৯৭২ সাল থেকে তাদের চাকরি চলে গিয়েছে। এরা অবশ্য বছরে কেউ ৯ মাস, কেউ বা ১২ মাস চাকরি করতো। কিন্তু এবার সবাইয়েরই চাকরি

চলে গিয়েছে। কাজেই স্বভাবতই এই কথা মনে আসে যে, যারা জীবন দিয়ে ম্যালেরিয়া উচ্ছেদ করলো তাদের ভাল কাজের পুরস্কার ছাটাই, বেকারির খড়্গ এবং এরা অবস্থান ধর্মঘট ক'রে যাচ্ছে। এরা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর সঙ্গে গত ২৭এ মে তারিখে কথা বলেছে, তিনি সব কথা শুনে প্রতিকার করবেন ব'লে প্রতিশ্রুতি দিয়েছিলেন, তার পরবর্তীকালে ৩০এ অগাস্ট তারিখে তারা স্বাস্থ্য সচিবের সঙ্গে দেখা করেছিলেন। পরবর্তীকালে মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন, ত্রাণমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন, কিন্তু কোন প্রতিকার না হওয়ায় তারা অবস্থান ধর্মঘট করছেন। কুচবিহারের ম্যালেরিয়া অফিসের সামনে কুচবিহারের প্রায় ২২৫ জন কর্মী এবং জলপাইগুড়ির প্রায় ২৪০ জন কর্মী অবস্থান ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। আমি এই বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার প্রতি একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কতকগুলো দুর্ভাগা টেম্পোরারী স্টাফ যারা নোনাপুকুর ট্রামওয়েজ ওয়ার্কশপে কাজ করেন, এরা আই এন টি ইউ সি লেড ইউনিয়ানে আছেন তারা আমাদের অনেক এম এল এ এবং আমাদের সংসদীয় বিষয়ক মন্ত্রীর কাছে আবেদন-নিবেদন করেছিলেন। এই সমস্ত হতভাগ্য চারশো প্রায় সংখ্যায়, টেম্পোরারী স্টাফ তাদের অক্টোবর, ১৯৭২ থেকে মার্চ, ১৯৭৩ পর্যন্ত রাখবার ব্যবস্থা করেছিলেন এবং আমাদের সংসদীয় মন্ত্রী এবং কিছু এম এল এ সেখানে উপস্থিত থেকে তাদের অ্যাসিওরেন্স দেওয়া সত্ত্বেও মার্চ মাসের পর এই সব হতভাগ্য টেম্পোরারী স্টাফদের কি হবে জানা যাচ্ছে না। কাজেই তার একটা দুর্দিনের সম্মুখীন হতে চলেছে। এই সমস্ত কর্মীরা যারা বড় বড় অফিসার তাদের বিরুদ্ধে কোরাপসানের অভিযোগ এনেছিল এবং বিশেষ করে যে ভদ্রলোকের বিরুদ্ধে এনেছিল যার নাম শ্রী. এস এন দত্ত তার বিরুদ্ধেও কোন কার্যকরী ব্যবস্থা নেওয়া হয় নি। আমার বক্তব্য হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই চারশো লোক যারা বিট্রেঞ্চমেন্টের সামনে তাদের সম্বন্ধে মন্ত্রিসভা বিবেচনা করে দেখুন। যেখানে আমরা কর্মী ছাটাইয়ের বিরুদ্ধে এবং যেখানে আমরা কর্মীদের কাজে নিযুক্ত করার জন্য নূতন নূতন কল-কারখানা খুলছি এবং সিক ও ক্লোজড কল-কারখানা নিয়ে খুলছি সেই সময় এই রকম কাজে নিযুক্ত শ্রমিককে যাতে কোন রকমে ছাঁটাই হতে না হয় সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রিসভার কাছে আবেদন করছি।

[3-10 3-20 p.m.]

**শ্রীমোতাহার হোসেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমণ্ডলী তথা মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় রামপুরহাট কলেজে ৬ ঘন্টাব্যাপী অনশন ধর্মঘট চলেছে। তাদের সেখানে তিনটি দাবি আছে। একটি হচ্ছে রামপুরহাট কলেজে কেমিস্ট্রি অনার্স চালু করতে হবে এবং সেখানে যে হোস্টেল আছে তা অতি নগণ্য সেখানে আরও হোস্টেল চালু করতে হবে এবং খরাপীড়িত এলাকার ছাত্রদের বেতন মকুব করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামপুরহাটে একটি মাত্র কলেজ, এবং ছাত্রদের পড়ার সেখানে একটি মাত্র সুযোগ। সেখানে একটি মাত্র বিষয়ে অনার্স চালু আছে ম্যাথমেটিক্সে আরও অন্যান্য সাবজেক্টে অনার্স চালু করার জন্য আমি আবেদন জানাচ্ছি। এই কলেজে ছাত্রসংখ্যা হচ্ছে প্রায় আড়াই হাজার। এবং সেখানে একটি মাত্র হোস্টেল আছে এবং সেই হোস্টেলে অ্যাকমডেসন মাত্র ৬৬ জনের। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই থেকে অনুমান করা যায় যে, সেখানে কি দারুণ অবস্থা। সেখানে অবিলম্বে আরও হোস্টেল করার প্রয়োজন আছে বলে মনে করি। আর খরাপীড়িত অঞ্চলের ছাত্রদের বেতন যদি সম্পূর্ণ মকুব করা সম্ভব না হয়, তা হলে কিছু কিছু মকুব করা হোক এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রীনারায়ণ ভট্টাচার্যঃ** মিঃ স্পীকার স্যার আমি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিমণ্ডলীর তথা এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি উত্তরবঙ্গে আইন-শৃঙ্খলার অত্যন্ত অবনতি ঘটেছে। রায়গঞ্জ, শিলিগুড়ি, জলপাইগুড়ি, কুচবিহার ও আলিপুরদুয়ার শহর বারুদের স্তূপে পরিণত হইয়া আছে। শিলিগুড়ি, জলপাইগুড়িতে গোলাগুলি চলিয়াছে। সেখানকার জনগণের জীবনযাত্রা একেবারে অস্বাভাবিক হয়ে পড়েছে। শুধু লুণ্ঠিত অস্ত্রশস্ত্র

নয়, বাংলাদেশ ও সীমান্তপথে আনীত আগ্নেয় অস্ত্র ও গোলাগুলিতে দুষ্কৃতকারিগণ সজ্জিত হয়েছে। স্বরস্বতী পূজার আগের দিন সন্ধ্যায় আলিপুরদুয়ার শহরে ডাকাতি মামলায় ধৃত আসামী বাচ্চু নাগ ও যতিন সরকারকে পুলিস হেপাজাত থেকে দুর্বৃত্তগণ ছিনাইয়া লইয়া যায়। সেখানে ডি এস পি, ডি আই বি ও এস ডি পি ও জলপাইগুড়ি থাকা সত্ত্বেও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নি। সেই জায়গায় এই রকম অরাজকতা চলছে। আজকে বর্ধমানে যে রকম অরাজকতা চলছে সেই রকম অবস্থা এখানেও ঘটছে। সেজন্য আমি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অবিলম্বে আমাদের এই অরাজকতা দূর করতেই হবে। এবং সেখানে পুলিস অফিসারদের অকর্মণ্যতার জন্য শুধু ট্রান্সফার নয়, তাদের শাস্তি দিতে হবে। গত ১লা ফেব্রুয়ারি বিধানসভার মাননীয় সদস্য শ্রীদেবব্রত চ্যাটার্জিকে ২০।২৫ জন দুষ্কৃতকারী পাইপগান, বোমা ইত্যাদি লইয়া আক্রমণ করে। এমনকি বাড়ির মহিলারাও নিগৃহীতা হয়। তবুও কোন ব্যবস্থা পুলিস পক্ষ থেকে হয় নি। তাই আমি অবিলম্বে এর প্রতিকার দাবি করছি।

**Shri Asamanja De:** Mr. Speaker, Sir, it is a matter of regret that one of our honourable member Shri Debabrata Chatterjee has been attacked by some miscreants with deadly weapons. It has been duly reported to the police but no action has yet been appropriated. We demand proper action.

**শ্রীশিবজপদ সাহাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার রাজনগর থানার সিসল ফার্ম সম্বন্ধে একটি গুরুত্বপূর্ণ ঘটনা আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রি-মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০এ জানুয়ারি তারিখে বীরভূম জেলা সার্কিট হাউসে আমাদের মাননীয় কৃষিমন্ত্রী সাত্তার সাহেব গিয়েছিলেন। সেখানে বীরভূম জেলার সমস্ত এম এল এ রা রাজনগরের সিসল ফার্ম-এর দূরবস্থার কথা তাঁকে শুনিয়েছিলেন এবং সেই সিসল ফার্মের যেসমস্ত অভাব-অভিযোগ রয়েছে সেগুলি দূর করবার জন্য তিনি একটি তদন্ত কমিটি গঠন করবার কথা বলেছিলেন এবং স্থানীয় এম এল এ-দের নিয়ে তদন্ত করবার আশ্বাস দিয়েছিলেন এবং তার সঙ্গে সঙ্গে তিনি বলেছিলেন যে, আগামী তিন সপ্তাহের মধ্যেই এই কমিটি গঠন করা হবে এবং যথাযথ তদন্ত করা হবে। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কেন সেই তদন্ত কমিটি গঠিত হল না, সেটা খুঁজে পেলাম না। মাননীয় স্পীকার মহাশয়, বীরভূম জেলার রাজনগর থানা এলাকার একমাত্র শিল্প প্রতিষ্ঠান হল এই সিসল ফার্ম এবং এই ফার্ম থেকে আমরা কোটি কোটি টাকা বাহির থেকে আর্ন করতে পারি। আমাদের স্বর্গতঃ মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় এটির পরিকল্পনা করেছিলেন। এর রস থেকে একটা ওষুধ হতে পারে, যেটা চক্ষুরোগে ভাল কাজ দেয় এবং এ থেকে আমরা কোটি কোটি টাকা বৈদেশিক মুদ্রা অর্জন করতে পারি। মিঃ স্পীকার, স্যার, এই ফার্মের প্রতি এত ঔদাসিন্য কেন সেটা আমরা বুঝতে পারছি না। সরকারী কর্মচারী, আমলাতন্ত্রের গাফিলতিতে এটা শেষ হয় বন্ধ হয়ে যাবে সেই জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন পূর্বে আমাদের ওখান থেকে দুজন স্টুডেন্ট সেখানে গিয়েছিলেন কি পদ্ধতিতে রস সংগ্রহ করা হয় দেখবার জন্য এবং রস সংগ্রহ করবার জন্য। কিন্তু ঐ এলাকার কৃষি অফিসার তাদের সঙ্গে কোন রকম সহযোগিতা না করার জন্য তাদের এই চেষ্টা ব্যর্থ হয়েছে। আমাদের বীরভূম জেলায় অনেক সম্পদ রয়েছে এবং যেসমস্ত অফিসার এই কাজে বাধা সৃষ্টি করছে তারা দেশের শত্রু বলে আমি মনে করি এবং এর অবিলম্বে তদন্ত দাবি করছি।

ডাঃ এ বি ও গনিঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি হাউসের অ্যাটেনসন ড্র করছি। স্যার আপনি দেখছেন মেনসন আওয়ারে যদি সংশ্লিষ্ট মন্ত্রী না থাকেন, তা হলে আমাদের বড় অসুবিধা হয় এবং আমাদের বলে কোন লাভও হয় না। যাই হোক, মন্ত্রিমণ্ডলী আছেন আমি তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। কয়েকদিন থেকেই শুনছিলাম যে নীলরতন সরকার মেডিকেল কলেজে ধর্মঘট হবে। ওখানকার হাউসস্টাফ নার্স এবং নার্সিং স্টাফরা নাকি ১২ ঘণ্টার অনশন ধর্মঘট করবেন, এইরকম একটা পরিকল্পনা নিয়েছেন। আমরা

বিলের আর্টিকল ২২৬ অব দি কনস্টিটিউশন অব ইন্ডিয়া যেন অ্যামেন্ডমেন্ট কর'র প্রস্তাব থাকে।

**Shri George Albert Wilson-De Roze:** Mr. Deputy Speaker, Sir, I rise to support this resolution. The principle behind this amendment, Sir, is illustrated in an old story current in the legal profession. There was once a lawyer in a small court in a district, who had a library comprised of two books. He had a small black-bound volume which was an Almanac - a Panjika, and he had another large volume bound in red, a Thacker's Directory. These two large books were kept on his desk and when a client came, he looked to the papers and according as the client, whether he was a plaintiff or a defendant, asked him if the case was good or bad, he turned to these two books for a moment and then he asked the client, "Shall I argue from the black book or the red book?" The client said, "What is the difference?" Then the lawyer said, "Kalo bohi du taka, lal bohi char taka". So the client naturally said, "Argue from the red book", and he paid him four rupees. That was the principle of the lawyer, Sir.

Now, Sir, here the principle of doing justice should not depend upon the capacity of the client to pay. Sir, the anachronism in the Supreme Court with regard to appeals is not the only anachronism based on the valuation of the subject-matter it is not the only anachronism left by the British Raj. I ask, what is the Government doing about the fee structure on the Original Side of the High Court? Anybody familiar with the district courts knows that when you file a complaint or a petition, you pay a small fee and that copy is served upon the other side. In the High Court you pay a court fee and you file your suit or your petition. Then in order to serve it on the other side you have to buy a certified copy of that petition at a high cost. Then when it is served and when the opponent goes to the court to defend himself and when he files his written statement or his answer, as the case may be, the plaintiff or the petitioner does not get and see that. The plaintiff or the petitioner has to buy the copy of the answer or the statement at a very high cost and then further, Sir, when the judge finally hears the matter and the matter is finally disposed of and the judgment is delivered in the open court, then to get the judge to sign the judgment, a process called drawing up of the decree has to be gone through at a very high cost and at a great expenditure of time. It sometimes takes about one year from the date on which the judgment is pronounced to the date on which the judgment is signed because of the process of drawing up of the decree. These are anachronisms which also came from the British Raj. These are anachronisms not at the high level of the Supreme Court but at the lower level of the High Court which should also be dealt with by legislation.

Then, Sir, with regard to the distinction based on the value of the subject-matter, in the district courts, you have a distinction. You have got your district judges and your sub-judges and your munsiffs. The distribution of work amongst these law officers is according to the value of the subject-matter. A poor litigant or a litigant having a property of small value has to have his matter decided by somebody who is a novice in law, who may even be innocent of law as on the date he was born. Only those having litigations about property of a higher value can go before the Subordinate judges or district judges. Not only that, Sir, but the litigant who starts at the level of the munsiff has a right of appeal only to the district judge and from there he has to go through a intricate process to the High Court. He has no right of appeal to the High Court direct, whereas the litigant who has a property of a higher value can go direct to the High Court and can get final justice.

Then another anachronism which survives from the colonial powers is the ad valorem court fee. If a poor man has had a great wrong done to him by a rich man and if the value of the wrong is, say, a lakh of rupees, or if his son has been killed in an accident, say, by negligence, if he wants to file a suit for the damages, he will have to pay an ad valorem court fee according to the value of the case. The entire law of damages in India has been held back on that account. Most of the case laws on the law of damages come to us from English law suits filed by very ordinary people. But here, due to this colonial

[5—5-10 p.m.]

heritage of the Court Fees Act, if a poor person wants to file a suit for damages, he has, first of all, to find a thousand, two thousand, three thousand or five thousand rupees, in order to file his case. This also is an anachronism which ought to go.

Sir, with these few words and observations I support this resolution.

Thank you, Sir.

**Mr. Deputy Speaker:** This item of business was allotted one hour's time. We commenced at 4 p.m. Therefore, it is due to be terminated at 5 p.m. The Hon'ble Minister has not yet replied. Therefore, according to rule 290, I take the permission of the House to extend the time by half an hour.

I think the honourable members have no objection.

(With the permission of the House the time was extended by half an hour.)

**শ্রীআবদুস সাত্তারঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, প্রশ্ন হচ্ছে এটা বিল নয়, এটা একটা রেজলুসন। অনেকে বিল বলে বক্তৃতা করেছেন। আর অ্যামেন্ডমেন্টের যে ব্যাপার সেটা এখানকার ব্যাপার নয়, এটা রাজ্যসভা বা টু-হাউসেস অফ দি পার্লামেন্টের ব্যাপার। আমরা এখানে যে রেজলুসনটা নিয়ে এসেছি সে রেজলুসনটা হচ্ছে রেটিফিকেশন অফ দ্যাট অ্যামেন্ডমেন্ট। এটা আমরা আগে বলেছি,

Article 368 of the Constitution, namely, Chapter IV of Part V of the Constitution.

সেই অনুসারে আমাদের দেশে যতগুলি লেজিসলেচার আছে, সেখান থেকে এই আইনটা রেটিফাই করতে হয়, তাই এটা কনস্টিটিউশনের বিধান অনুসারে রেটিফিকেশনের জন্য এসেছে। এর উপর আমাদের হরশংকরবাবু তিনি প্রফেসর, তিনি এটাকে সমর্থন করেছেন অন প্রিন্সিপল এবং তিনি তার সঙ্গে সোস লিজিমের কথাও বলেছেন। আমাদের দু'-জন ব্যারিস্টার-মন্ত্রী, তারাও এটাকে মোটামুটি সমর্থন করেছেন বলে আমি তাঁদের ধন্যবাদ জানাচ্ছি। আমাদের শ্রীকমলবদীপ্ত সেনগুপ্ত রাশিয়ান একখানা বই এনে কিছুক্ষণ বাজার গরম করবার চেষ্টা করেছিলেন। এখন প্রশ্ন হচ্ছে এটা রেজলুসন এসেছে,

for ratification of the 30th Amendment of 1972

ঐ রেটিফিকেশনের আমরা কোন নড়চড় করতে পারি না, সেটা যদি করতে হয় তা হলে ফেট একম্পলি। আমার মনে হয় যে এই বিধানসভার যেটুকু ব্যাপার সেটা হচ্ছে যে, এখানে একটা রেজলুশন নিয়ে আসা হয়েছে। এটা আগে টাকার হিসাব বিচার করা হতো এখন সম্পূর্ণটা পাঠানো হবে কি হবে না তার জন্য সার্টিফিকেট দেবে অন মেরিটের উপর অর্থাৎ যদি দেখা যায়

substantial question of Law is involved, then and then only, High Court issue certificate to the Supreme Court.

এখানে সেই পাওয়ার দেওয়া হয়েছে। আগে ২৫ হাজার টাকা সম্পত্তির মূল্য না হলে দেওয়া হোত না, সেখানে সেটা অ্যাবোলিউসন হয়ে গেছে। এখন বলা হয়েছে টাকার সঙ্গে সম্পর্ক নেই। যদি কোশ্চেন অব ল ইনভলবড থাকে, তা হলে যে মূল্যেরই হউক না কেন সেটা পাঠানো হবে।

আগে অল্প মূল্যের সম্পত্তি থাকলে তারা বঞ্চিত হোত। এখন তা আর হবে না। কোন ব্যারিস্টার-এর ফি বেশী, কোন অ্যাডভোকেট ফি নেন না সেটার কোন প্রশ্ন এখানে নেই। কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয় মুর্শিদাবাদ জেলার একজন বড় ক্রিমিনাল ল-ইয়ার, সেখানে তিনি সবচেয়ে বেশী ফি আদায় করেন। ব্যারিস্টাররা বেশী ফি নেন, কিন্তু বক্তৃতা করার সময় তাঁরা সোশ্যালিজম-এর কথা বলেন। গরিবদের নিশ্চয় হেল্প করা প্রয়োজন আছে। এখানে যে লিগ্যাল এইড কমিটি আছে দে আর নট ফাংসানিং প্রপারলি এটা আই মাস্ট অ্যাডমিট। এই লিগ্যাল এইড কমিটি যাতে ভালভাবে ফাংসন করে নিশ্চয়ই আমরা সেইভাবে চেষ্টা করব। কিন্তু রেটিফিকেশন-এর উপর যে রেজলিউশান তাতে এসব প্রশ্ন আসে না। যাঁরা বক্তৃতায় এটাকে সাপোর্ট করেছেন তাঁদের ধন্যবাদ দিচ্ছি এবং আশা করব সমস্ত সাধারণ সভ্যরা এই রেজলিউশনটিকে সমর্থন করবেন।

The motion of Shri Abdus Sattar that this House ratifies the amendments to the Constitution of India falling within the perview of the proviso to clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Thirteenth Amendment) Bill, 1972, was passed by the two Houses of Parliament, was then put and agreed to.

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, পশ্চিমবাংলার পলিটেকনিক, স্পনসর্ড পলিটেকনিক স্কুল-এর প্রায় সহস্রাধিক কর্মচারী তাঁদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে বিধানসভায় এসেছেন। সেজন্য বলছি যে শিক্ষামন্ত্রী এখানে নেই, মন্ত্রিমণ্ডলীর কেউ একজন সেখানে গিয়ে তাঁদের দাবি সমর্থন করুন। এই দাবি করে আমি শেষ করছি।

**শ্রীদৌলত আলি:** স্যার, আজ ডব্লিউ বি টি এ-এর শিক্ষকরা সম্মিলিতভাবে রাজপথে এসে বসেছেন তাঁদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে তাঁদের বিভিন্ন দাবি-দাওয়া যাতে মন্ত্রিমণ্ডলীর কর্ণগোচর হয় এবং এ সম্পর্কে একটা সিদ্ধান্ত গৃহীত হয় সেজন্য আপনার কাছে আমি এই বক্তব্য রাখছি।

### The Sri Aurobindo Memorial (Amendment) Bill, 1973

**Shri Bholanath Sen:** Sir, I beg to introduce The Sri Aurobindo Memorial (Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

Sir, I beg to move that The Sri Aurobindo Memorial (Amendment) Bill, 1973, be taken into consideration.

This proposed amendment is a very short one It seeks to increase the strength of the nominated members to seven. Under the original Act the object of the Bill was to authorise the State Government to nominate six persons, amongst others, to the Sri Aurobindo Smriti of West Bengal in terms of section 4 of the Sri Aurobindo Memorial Act, 1972.

[5-10—5-20 p.m.]

In the original Act there were provisions to nominate 6 persons but Government considered it necessary to nominate another person in this important Samity and, therefore, an ordinance named 'The Sri Aurobindo Memorial Ordinance' was promulgated to enable Government to nominate 7 persons. The present Bill seeks to validate the said Ordinance. Already after the original Act was passed certain persons were nominated as the members. Apart from the Ex-officio members, being the Governor and the Chief Ministers of West Bengal, various other persons were nominated.

**Shri Harasankar Bhattacharyya:** Please give their names.

**Shri Bholanath Sen:** Governor of West Bengal and the Chief Minister of West Bengal were the ex-officio member, Governor being the Chairman, and the nominees of the Government are named as follows:

Shri Sankar Prasad Mitra, Chief Justice of the High Court of Calcutta,

Dr. Karan Singh, Minister of Tourism and Civil Aviation, Government of India,

Prof. Debiprosad Chattopadhyay. Minister, Union of India, and myself,

Shri Priya Ranjan Das Munshi, and

Shri Nirmal Naha.

This amendment was made for the purpose of including Shrimati Nandini Satpathi, the present Chief Minister of Orissa. One thing I would like to say that this Aurobindo Samity that we have constituted is to propagate the philosophy of Aurobindo amongst the people and we considered that the Chief Minister of Orissa, Shrimati Nandini Satpathi was one of the persons who was very much interested not only in the welfare of Bengal but also in the propagation of the philosophy of Sri Aurobindo, and that is the reason why her name has been included. At this particular juncture when trouble is going on or has been going on for a few days past due to certain anti-social activities in West Bengal and Orissa I think the members of this House will approve this amendment and will accept my proposal. This will strengthen the bonds between West Bengal and Orissa to a very great extent. These are my submissions and I request the House to accept this Bill.

**শ্রীমনোরঞ্জন প্রামাণিক:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পূর্ত মন্ত্রিমহাশয় যে শ্রীঅরবিন্দ মেমোরিয়াল অ্যামেন্ডমেন্ট বিলটা এনেছেন আমি সেটাকে আন্তরিক সমর্থন জানাচ্ছি। পন্ডিচেরি হতে ঋষি অরবিন্দের দেহাবশেষ নিয়ে পশ্চিমবাংলার জেলায় জেলায় দেখান হয়েছে এবং সেই সঙ্গে সঙ্গে সমগ্র পশ্চিমবঙ্গে ঋষি অরবিন্দের আদর্শের প্রতি, তাঁর দর্শনের প্রতি যুবমানসকে যে আকর্ষণ করা হয়েছে এবং সেই সঙ্গে সঙ্গে যে চেতনা যে সেনসেসান ক্রিয়েট করা হয়েছে সেটা অত্যন্ত আনন্দের কথা, তারজন্য জানাই সরকারকে আন্তরিক অভিনন্দন, সেই সঙ্গে জানাই সরকারের পূর্ত বিভাগের পূর্তমন্ত্রিমহাশয়কে আন্তরিক ধন্যবাদ। আমরা দেখতে পাচ্ছি সম্প্রতি পশ্চিমবঙ্গের উপর দিয়ে একটা হিংসার ঝড় বয়ে গেছে, খুনোখুনি, মারামারির রাজনীতি বয়ে গেছে, তাই বর্তমান সময়ে ঋষি অরবিন্দের আদর্শের প্রতি তাঁর দর্শনের প্রতি যুবমানসকে আকৃষ্ট করবার যে প্রচেষ্টা সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সেটা অত্যন্ত সময়োপযোগীও বটে।

এই বিলের মধ্যে একজন সদস্যকে অরবিন্দ সমিতিতে গ্রহণ করার কথা বলা হয়েছে এবং তিনি হচ্ছেন উড়িষ্যার মুখ্যমন্ত্রী শ্রীমতী নন্দিনী শতপথী। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উড়িষ্যার সঙ্গে আমাদের পশ্চিমবাংলার যে মধুর সম্পর্ক তার মধ্যে কোথায় যেন একটা তিক্তভাব সৃষ্টি হয়েছে। এরকম একটা পরিস্থিতিতে উভয় দেশের মধুর সম্পর্ককে পুনরায় উড়িষ্যা-বাসীর কাছে দেখাবার জন্য শ্রীমতী নন্দিনী শতপথীকে এই কমিটিতে যে গ্রহণ করা হয়েছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। এতে আমরা একটা জিনিসের পরিচয় দিতে পারব এবং সেটা হচ্ছে অন্যান্য প্রদেশে যেমন অনেক সময় সংকীর্ণ প্রাদেশিকতা দেখা যায় আমরা পশ্চিমবঙ্গবাসী সেই প্রাদেশিকতার মনোভাব পোষণ করি না। আমরা প্রমাণ করতে পারব যে, আমরা প্রাদেশিকতার দোষে দুষ্ট নই, আমরা উদার। এই সময় শ্রীমতী নন্দিনী শতপথীকে কমিটিতে গ্রহণ করা খুব গুরুত্বপূর্ণ ঘটনা এবং এতে অনেক সুফল পাওয়া যাবে ব'লে আমি মনে করি। এই সমিতির সদস্যসংখ্যা ৭ জন করা হয়েছে। আমি মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি জেলায় জেলায় যে অরবিন্দ সমিতি গঠন করা হয়েছে তাতে প্রতি জেলা থেকে সদস্য নিয়ে আমাদের পশ্চিমবাংলায় যে সমিতি গঠন করা হয়েছে তাতে যদি তাঁদের গ্রহণ করা হয় তা হ'লে আমার মনে হয়, কেন্দ্রীয় সমিতির যে আদর্শ সেটা জেলায় জেলায় প্রচার করা যাবে এবং জেলার লোকদের সেই আদর্শের প্রতি আকৃষ্ট করা যাবে। শুধু কোলকাতাতে নয়, সমগ্র পশ্চিমবাংলায়

এবং বিশেষ ক'রে গ্রামাঞ্চলে আমরা যদি অরবিন্দের বাণী পৌঁছে দিতে পারি, তা হ'লে অন্যদিক থেকে একটা সুফল পাওয়া যেতে পারে। আজকে আমরা দেখছি কোথাও কোথাও চীনের নেতাদের কথা, চীনের মহাপুরুষ, আমেরিকার যাঁরা মহাপুরুষ তাঁদের কথা প্রচার করবার চেষ্টা করা হচ্ছে। বিদেশের যারা এজেন্ট এখানে রয়েছে তারা বিদেশের নেতাদের ভাবধারা আমাদের এখানে প্রচার করছে। আমাদের দেশের যে সমস্ত মহামানব ছিলেন, যাঁরা সারা পৃথিবীতে ভারতবর্ষের চিন্তা, কৃষ্টি ঐতিহ্যের ধারক এবং বাহক, ভারতবর্ষের সভ্যতাকে যাঁরা বাইরে প্রচার করেছেন তাঁদের বাণী যদি আমরা গ্রামে গ্রামে যুবকদের কাছে পৌঁছে না দেই, তা হ'লে আমাদের যুব সম্প্রদায় বিভ্রান্ত হবে এবং বিদেশী নেতাদের প্রতি আকৃষ্ট হবে। আমাদের মনে রাখতে হবে বিদেশী গুপ্তচর এখানে রয়েছে। আর একটা বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই কোলকাতা শহরে গৌরমোহন মুখার্জী স্ট্রীটে স্বামী বিবেকানন্দের বাড়ি রয়েছে। অত্যন্ত দুঃখের কথা, ২৫ বছর দেশ স্বাধীন হবার পরও সেই বাড়ীটি সংরক্ষণের কোন প্রচেষ্টা সরকার করেন নি। আমি সরকারের কাছে অনুরোধ করব, এই বাড়ীটিকে এমন একটি তীর্থক্ষেত্রে পরিণত করুন যাতে ক'রে ভারতবর্ষের এবং ভারতবর্ষের বাইরের লোক পাশ্চাত্ত্যদেশের লোক সেই তীর্থক্ষেত্রে আসেন এবং স্বামী বিবেকানন্দের আদর্শ নূতন ক'রে শোনেন এবং দেশের মানুষও যাতে তাঁর বাণীর প্রতি আকৃষ্ট হয় তার প্রতি দৃষ্টি দিন। সেইজন্য আমি বলছি ওখানে একটা পাঠাগার স্থাপন করা হোক এবং ওখানে যে তীর্থক্ষেত্র তৈরি হবে সেখান থেকে বিভিন্ন উপায়ে স্বামীজীর বাণীকে দেশের মধ্যে ছড়িয়ে দেবার ব্যবস্থা আপনারা করুন, এই অনুরোধ আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি।

[5-20—5-30 p.m.]

**শ্রীসেখ দৌলত আলিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে আমাদের মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন আমি তা সমর্থন করি, এবং এই বিল আনার জন্য তাঁকে সাধুবাদ জানাই। সাধুবাদ জানাই কারণ, আজকে যে স্মৃতি শ্রীঅরবিন্দের যে জীবন, তাঁর যে দর্শন, তাঁর যে ধ্যানধারণা, তাঁর যে দেশপ্রেম এবং তাঁর যে কৃষ্টি ও সভ্যতাকে কেন্দ্র ক'রেই তা একদিন গর্জে উঠেছিল। যে দেশপ্রেম আজকে কেবলমাত্র পশ্চিমবাংলায় নয়, সমগ্র যুবসম্প্রদায়ের, সমস্ত মানসিক সম্পদ দেশপ্রেমের জ্বলন্ত উদাহরণ। আজকে যুব সমাজের কাছে তাঁর মশাল দেখিয়ে দেয় অথবা দিশা হিসাবে তাদের মনকে পরিচালিত করে। তাই আজকে তাঁর স্মৃতি রক্ষার্থে যে সংশোধনী বিল এসেছে আমরা তা আন্তরিকতার সঙ্গে সমর্থন করি। মাননীয় মন্ত্রিমহাশয় যে বক্তব্য রেখেছেন সেটা অত্যন্ত যুগোপযোগী, কেন না আজকে আমরা দেখি যে, পশ্চিমবাংলায় কোথায় যেন একটা মানসিকতার দ্বন্দ্ব বা ভুল বোঝাবুঝির দ্বন্দ্ব হচ্ছে। এই সংশোধনীতে যে ৬ জনের একটা কমিটি হয়েছে সেখানে উড়িষ্যার মাননীয়া মুখ্যমন্ত্রী নন্দিনী শতপথিকে নেবার জন্য আমার মনে হয় আমাদের মধ্যে যে ভুল বোঝাবুঝির সৃষ্টি হয়েছিল সেটাও যেমন একদিকে লোপ পাবে অন্যদিকে আমাদের ঋষি অরবিন্দের জীবনচর্চা তাঁর সাধনা, তাঁর দেশপ্রেম পশ্চিমবাংলার মাটি ছাড়িয়ে অন্যান্য জায়গায় ছড়িয়ে পড়বে। আজকে কেবলমাত্র পশ্চিমবাংলার জ্ঞানী গুণী সম্প্রদায় এই কমিটিতে থাকবে না, পশ্চিমবাংলার বাইরেও যাঁরা এ সম্পর্কে চিন্তা করেন তাঁদেরকেও আমি অভিনন্দন জানাচ্ছি। আমরা যে তাঁদের এর মধ্যে সংযোজিত করতে পেরেছি তার জন্য মাননীয় মন্ত্রি-মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি।। ঋষি অরবিন্দের ধ্যানধারণা-কল্পনা এবং তাঁর আদর্শ তাঁরা সেই সব রাজ্যে ছড়িয়ে দিতে চাইছেন। সেই জন্যই এই সংশোধনী বিলকে আমি আন্তরিকভাবে সঙ্গে সমর্থন করছি। অন্য দিকে আর একটা কথা আমি না ব'লে পারছি না, সেটা হ'ল এই যে, অনেক সময় আমরা যাঁদের স্মৃতি চর্বন করি, আমরা যাঁদের স্মৃতি মন্থন করি, তাঁরা ঋষি তাঁরা মহাপুরুষ, তাঁরা কোন মহামানব অথবা তাঁরা কেন দেশনায়ক হতে পারেন, কিন্তু আজকে যখন কারো দ্বারা সেই স্মৃতি কোন উগ্র রাজনীতি বা হিংসার রাজনীতির বলি হয়ে দাঁড়াক, তাঁদের সেই দেশপ্রেম সেই মহামানব অথবা যুবনায়ক অথবা যুবপুরুষের যে স্মৃতিস্তম্ভ থেকে আরম্ভ করে তাঁর যে সাধনার সব কিছু স্বাক্ষর আমরা লাইব্রেরী বা অন্য কোন স্মৃতি স্তম্ভের মধ্যে দিয়ে রাখতে চাই, তাঁর বাণী বিভিন্ন জায়গায় ক্ষোদিত করে রাখতে চাই। কিন্তু যদি

কোন উগ্র রাজনীতি, হিংসার রাজনীতি তাকে ধ্বংস করতে চায় এবং সে সম্ভাবনাও কোথাও কোথাও দেখা দিয়েছিল, সেটা যাতে না হয় সে বিষয়ে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাবো যাতে তাঁদের স্মৃতি চিরভাস্বর হয়ে থাকতে পারে পশ্চিমবাংলা তথা সারা ভারতবর্ষের প্রতিটি মানুষের কাছে যাতে তাদের স্মৃতি আমাদের মনের সাথে শান্তির সঙ্গে এক নিরণ হয়ে থাকতে পারে তার ব্যবস্থা নিশ্চয় মন্ত্রিমহাশয় গ্রহণ করবেন। সেইজন্য মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন তাকে আমি আবার ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

আমি এই প্রসঙ্গে আর একবার এই সংশোধনী বিল আনবার জন্য আন্তরিক ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Dr. Zainal Abedin:** Mr. Deputy Speaker, Sir, The situation at Raniganj Paper Mill, Ballavpur, P.S. Raniganj (Burdwan), during the period 19th, 20th and 21st (afternoon) February, 1973, the INTUC Union of the Bengal Paper Mill, Ballavpur, gave a 24-hour strike call from 6-00 hours on 19th February, 1973. The CITU Union opposed the strike and the situation become tense. The INTUC and the CITU Unions made allegations and counter-allegations against each other about hurling of brickbats. There was also a bomb explosion, but nobody was injured. Orders under section 144, Cr. P.C., were promulgated on 19th February, 1973 and 9 persons were arrested.

2. On 20th February, 1973, at about 17-00 hours some miscreants set fire to a few thatched huts at Narayankuri, P.S. Raniganj. In this connection, a specific case was started and three miscreants were arrested. Some INTUC members led by Shri Sital Goswami proceeded towards Narayankuri village and on the way they were reportedly resisted by the CITU followers on Ballavpur Road, P.S. Raniganj. A clash took place as a result of which two CITU and two INTUC followers sustained injuries. All the injured persons were removed to the hospital at Asansol where Shri Dipak Bhowmik (18), an INTUC follower, died on 21st February, 1973 at 4-00 hours.

3. Meanwhile, remour had spread that Shri Sital Goswami had been abducted. Shri Sital Goswami was, however, subsequently traced by the police in the early hours of 21st February, 1973.

4. On 20th February, 1973, miscreants set fire to a straw heap and to two other houses at Beloria village, P S. Raniganj and to a Union office at the Paper Mill. Specific cases were started.

5. On 21st February, 1973, at about 10-30 hours, the dead body of one Shri Kailash Hazam, with injuries, was discovered at Raniganj and a case has been started.

6. So far, 98 persons including Shri Haradhan Roy, who has not yet taken oath as M.L.A. have been arrested by the police. Orders under sections 144, Cr. P.C., continue to remain in force in Raniganj P.S. area and adequate measures have been taken to prevent recurrence of similar incidents.

Sir, this is one aspect and the other incident mentioned by Shri Khagen Mondal of Rajarhat P.S. at about 8-30 hours on 21st February, 1973, an information was received by Rajaharhat P.S. that two dead bodies of unknown men were lying on Arjunpur field in Rajarhat P.S. The place was very near the border of Dum Dum police station. On receipt of the information both Rajarhat and Dum Dum Police went to the spot and, on the identification of the local people, the deceaseds were learnt to be (1) Bidyut Ganguly (18), son of Rampada Ganguly and (2) Swapan alias Mintu Banerji (20), son of Bankim, both of Satgachi Pratapaditya Nagar, P.S. Dum Dum. Both were reported to be young rowdies and belonged to the gang of a wagon breaker called 'Kala'. Investigation is proceeding with the help of police dog. No further details are available yet as all officers including the Additional S.P. of the Zone are on the spot.

[5-30—5-40 p.m.]

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্তমন্ত্রী যে বিলটা এখানে এনেছেন অরবিন্দ স্মৃতি সংশোধনী বিল, এই বিলের উদ্দেশ্য মহৎ এবং বিরাট। সংশোধনীটা খুবই সামান্য ছ'জনের জায়গায় সাতজন সদস্য তিনি ঐ কমিটিতে অন্তর্ভুক্ত করবেন। এটা ভাল, আমি এটা সমর্থন করি। মাননীয় পূর্তমন্ত্রী বিশেষ যে কারণে ছ'জনের জায়গায় সাতজনের অন্তর্ভুক্ত করবার কথা বললেন, তা আজকে বর্তমান পরিপ্রেক্ষিতে অত্যন্ত মহৎ। অন্যান্য সদস্যরাও বলেছেন সে কথা। আমি নিজেকে গৌরবান্বিত মনে করছি অরবিন্দ স্মৃতি সম্পর্কে আমরা এই বিধানসভায় এই বছর আলোচনা করছি এবং সমস্ত বাংলাদেশের প্রতিনিধিরূপে অরবিন্দ স্মৃতিকে উজ্জীবিত রাখবার জন্য ও তাঁর বাণীকে প্রচার করবার মহান দায়িত্ব গ্রহণ করেছি। আমি শুধু আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীকে অনুরোধ করবো এই যে অরবিন্দ স্মৃতি সম্পর্কে যে অনুষ্ঠান ইত্যাদি সরকার করছেন, এই সমস্ত অনুষ্ঠানাদি যেন নিতান্ত একটা আনুষ্ঠানিক ব্যাপার হয়ে না দাঁড়ায়। আমাদের সরকারী উদ্যোগে যে অনুষ্ঠানগুলি হয় সেটা শেষ পর্যন্ত সাধারণভাবে আনুষ্ঠানিক ব্যাপার হয়ে দাঁড়ায়। দেশের সাংস্কৃতিক উজ্জীবনের জন্য জনসাধারণের মধ্যে ব্যাপকভাবে সেই সম্পর্কে উৎসাহ ও আগ্রহ সৃষ্টি করা দরকার, তা কিন্তু আর হয়ে ওঠে না। অরবিন্দ স্মৃতি সম্পর্কে জেলায় ও মহকুমায় যাঁরা উদ্যোগ নিয়েছেন, তাঁরা প্রধানতঃ প্রশাসনিক কর্মচারী। এই প্রশাসনিক কর্মচারীরা এই মিটিং ডেকেছেন অরবিন্দ স্মৃতি উদ্‌যাপনের জন্য এবং সমস্ত ব্যাপারটা যেন একটি আনুষ্ঠানিক ব্যাপার হয়ে দাঁড়াচ্ছে। দেশের যাঁরা মহামানব বিশেষ ক'রে সেই দেশ যেদেশ দুশো বছর ধ'রে পরাধীন ছিল, একটি বিদেশী বর্বর রাজশক্তির পায়ের তলায় নিষ্পেষিত ছিল, সেই দেশে একশো বছরের মত জাতীয় আন্দোলন হয়েছে। অসংখ্য মহামানব আবির্ভূত হয়েছেন সেই দেশে যে দেশের মানুষ প্রাণ তুচ্ছ ক'রে স্বাধীনতার জন্য লড়াই করেছে, প্রাণ দিয়েছে সেই দেশ যখন স্বাধীন হলো, পরবর্তী কালের মানুষ সেই স্বাধীনতার ফল ভোগ করে। পুরানো দিনের মানুষ, যারা অগ্নিযুগের লোক প্রাণ দিয়েছে, আগুনে নিজেদের পুড়িয়েছেন, পরবর্তী কালে মানুষ সোনার দেশ তৈরি করবে ব'লে স্বপ্ন দেখেছেন, তাঁদের স্মৃতির প্রতি যথাযোগ্য মর্যাদা আমরা এখনো দিতে পারি নি, সেইখানেই আমাদের দুঃখ, সেটাই হবে আমাদের মস্তবড় কর্তব্য। তাই মন্ত্রিমহাশয়কে বলবো এই যে, অরবিন্দ স্মৃতি রক্ষা করবার জন্য যে উদ্যোগ আপনি আরম্ভ করেছেন এটা অত্যন্ত প্রসংশনীয় ও ধন্যবাদার্হ। এটাকে আপনি আনুষ্ঠানিক ব্যাপারের মধ্যে আবদ্ধ রাখবেন না। এই ব্যাপারে দলমতের কোন বিরোধ নাই। যে সমস্ত মহামানব আমাদের দেশে জন্মেছেন, ইতিহাসের আলোকবর্তিকায় যাঁরা চির উজ্জ্বল ও ভাস্বর হয়ে আছেন আমাদের মধ্যে, তাঁদের নিয়ে বিরোধের কোন কারণ নাই। আমরা সকলে মিলে মানুষের প্রতিনিধিরূপে তাঁদের স্মৃতিকে সকল মানুষের মধ্যে সত্যি সত্যি যেন প্রচার করতে পারি ও সকলকে উজ্জীবিত করতে পারি, যাতে তাঁদের স্মৃতি মানসকে উৎসাহিত করতে পারে তার জন্য যেন আমরা সবাই প্রচেষ্টা চালাই।

কয়েক বছর আগে একদল তরুন যুবক উদ্ভ্রান্ত হয়ে মনে করেছিল দেশের যারা বড় বড় মহামানব নায়ক আজকে অন্তর্হিত, তাঁদের স্মৃতিকে বিলোপ ক'রে দিতে পারলেই ওদের বিপ্লব ত্বরান্বিত করা যাবে, সেই সব অর্বাচীনের দল বড় ভুল সেদিন করেছিল। ইতিহাস একটা ধারাবাহিক ব্যাপার। ইতিহাসকে জোর ক'রে মুছে ফেলা যায় না বা মুছে দিয়ে নতুন ক'রেও ইতিহাস তৈরি করা যাবে না। ইতিহাস চলে আপন গতিতে। যুগে যুগে তার পটভূমি বদলায়, উদ্দেশ্যও বদলায়, কিন্তু ইতিহাসের ধারাবাহিকতা অক্ষুণ্ণ থাকে। সেই প্রথম মানুষ যে প্রস্তর আবিষ্কার করেছিল। তার চেয়ে আজকের মানুষ অত্যন্ত ধারাবাহিক একথা বাংলাদেশ তথা ভারতবর্ষ সম্পর্কে অত্যন্ত সত্য।

সে অর্বাচীনরা ভুল করেছিল। তাই তারা মূর্তি ভাঙ্গতে গিয়েছিল। আমরা কিন্তু মনে করি না যে ওভাবে বিপ্লব হবে। আমাদের সমাজতন্ত্রের জন্য লড়াই করতে হবে এবং তা থেকে দেশের পরিবর্তন হবে এবং তার ফলে দেশের নূতন সমাজতান্ত্রিক ব্যবস্থা হবে যার ফলে কৃষক-শ্রমিক-দরিদ্র জনসাধারণ মুক্ত হবে। শ্রমিক শ্রেণী দাসত্ব থেকে বেরিয়ে আসবে এবং তারা যোগ্য নেতৃত্ব দেবে দেশকে শোষণমুক্ত করবার জন্য। শ্রীঅরবিন্দ শ্রদ্ধার সঙ্গে

মানুষের মনে থাকবেন। অরবিন্দ আমাদের মধ্যে আছেন, ভবিষ্যতেও থাকবেন। সমাজতান্ত্রিক ভারতবর্ষে তাঁর স্মৃতি উদ্‌যাপিত হবে। তাঁর দর্শনের সঙ্গে মতভেদ থাকতে পারে। কিন্তু আমরা কি ক'রে ভুলে যাবো তাঁর সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রামের কথা, দৃঢ় সংকল্পের কথা, দেশকে আত্মার বাণী মূর্তিরূপে সাধনা করা। এই সব মহামানবদের আদর্শের কথা মানুষকে বলতে হবে। আমি পূর্তমন্ত্রীকে বলবো, অরবিন্দের স্মৃতি রক্ষার বিষয় এই বছর লক্ষ্য করছি, অন্যান্য মহামানবদের স্মৃতি যাতে রক্ষিত হয় সেদিকে দৃষ্টি দেবেন এবং উদ্যোগী হবেন। শিক্ষামন্ত্রীকে ব'লে পাঠক্রমে তাঁদের রচনা সংযোজনের ব্যবস্থা তিনি যদি করেন তবে ভাল হয়।

পরিশেষে, একটা কথা বলবো, অরবিন্দ বড় কবি ছিলেন। আমি সাহিত্যের ছাত্র হিসাবে অনুরোধ করি, অরবিন্দের সেই অপূর্ব কবিতাগুলো, যেগুলো তিনি ইংরাজীতে লিখেছিলেন সেগুলোর যোগ্য অনুবাদ যেন করেন এবং সেগুলো সাধারণ বাঙালীদের মধ্যে প্রচার করেন, তা হ'লে ভাল হয়।

**শ্রীনীবোধকুমার সাহাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় পূর্তমন্ত্রী শ্রীঅরবিন্দের স্মৃতি সম্পর্কে যে সংশোধনী বিল এনেছেন আমি তা সর্বান্তকরণে সমর্থন করি। সমর্থন করি এই কারণে যে আমাদের যে ৬ জন ছিল সেখানে সাতজন হচ্ছে। আমার মনে হয় ঋষি অরবিন্দের স্মৃতি রক্ষার্থে এই সপ্তর্ষির প্রয়োজন আছে। আমি মনে করি যে, আজকে এই সাতজন অরবিন্দের স্মৃতি রক্ষার উপযুক্ত ব্যবস্থা শুধু পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষেতেই নয় সমগ্র বিশ্বেও করবেন এবং তার দর্শন যাতে ছড়িয়ে পড়ে সেদিকে সজাগ হবেন। আজকে আমরা যে সমাজ-এ বাস করছি তাতে অরবিন্দের দর্শন অত্যন্ত প্রয়োজন হয়ে পড়েছে। কারণ, আজকে আমরা দেখছি নানা ধরনের শিক্ষালাভ সত্ত্বেও কি দীনতা, কি হীনতার মধ্যে বাস করছি। আমাদের সব আছে, কিন্তু কিছু নেই। আমাদের চারিদিকে আমরা উন্নয়নের স্বপ্ন দেখছি, চতুর্দিকে নানা উন্নয়ন পরিকল্পনা শুরু করেছি। তবু বলছি, কিছু হ'ল না। মানুষ আজ মানুষকে বিশ্বাস করতে পারছে না, মানুষ আজ মানুষকে বন্ধু হিসাবে গ্রহণ করতে পারছে না। একে অপরকে আঘাত দিচ্ছে। মানুষ আজ স্বপ্ন বঞ্চিত। কোন এক পর্যায়ে আমরা নেমে গিয়েছি, যার থেকে বেরিয়ে আসতে পারছি না। তিনি মনে করেছিলেন তিনি যে আত্মশক্তি লাভ করেছিলেন তা শুধু তিনি নিজেই উপভোগ করবেন না তা মানুষের মধ্যে ট্রান্সফার ক'রে দেবেন এবং তা লাভ ক'রে দীনতা ও দুর্বলতা থেকে মানুষ উন্নত হতে পারবে, শক্তিশালী হতে পারবে। কোন প্রকার দুর্বলতার অধীন হয়ে খারাপ কাজ করবে না।

[5-40—5-50 p.m.]

এই দেশের স্বাধীনতার জন্য যারা সত্যিকারের বিপ্লব এনেছিলেন তার মধ্যে ঋষি অরবিন্দ একজন। তিনি মনুষ্য জীবনের সত্যিকারের শক্তি লাভ করতে হ'লে কি পথ অবলম্বন করা দরকার তা দেখিয়ে দিয়েছিলেন। আমাদের পূর্তমন্ত্রী যে সংশোধনী বিল এনেছেন আমি তাকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে এই সভায় অনারেবল মিনিস্টার শ্রীঅরবিন্দ মেমোরিয়াল (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৩ যেটা উত্থাপন করেছেন আমি এই সভার সদস্য হিসাবে প্রথমেই তাকে সমর্থন জানাচ্ছি। এই বিল সমর্থন করতে গিয়ে নিশ্চিতভাবে বলতে হয় যে, পশ্চিমবাংলা তথা সারা ভারতবর্ষের কৃষ্টি, সংস্কৃতি ও ঐতিহ্যের পুরোধার ও নায়ক বিপ্লবী ঋষি অরবিন্দের আদর্শ আজকে পশ্চিমবাংলার সমস্ত যুবসমাজের অনুসরণযোগ্য। আমরা দেখি কোন এক সময়ে ভারতবর্ষকে সঠিকভাবে পথ দেখিয়ে এগিয়ে নিয়ে যেতে ঋষি অরবিন্দ বিপ্লবের পথকে সঠিক পথ ব'লে ধ'রে নিয়েছিলেন। তার পরবর্তী কালে তাঁর ধারনা তাঁর ধ্যান তাঁর কল্পনার মধ্য দিয়ে স্পষ্ট প্রতীয়মান হ'ল যে বিপ্লবের পথ ধ'রে চললে ভারতবর্ষকে সঠিকভাবে পুনর্গঠন করা সম্ভব নয়। তাই পরবর্তী জীবনে তাঁকে আমরা পেলাম ঋষি অরবিন্দ হিসাবে। আজকে রবীন্দ্রনাথের ভাষায় বলতে হয়, 'নাগিনীরা ফেলিতেছে চারিদিকে বিষাক্ত নিঃশ্বাস'—দেশের চারিদিকে হতাশা, অভাব অভিযোগ নিরাশা প্রভৃতির অক্টোপাশে জর্জরিত তখন নিশ্চয় পশ্চিমবাংলাকে গণতান্ত্রিক পদ্ধতিতে সমাজতন্ত্রের

পথে নিয়ে যেতে শ্রীঅরবিন্দের আদর্শ, তাঁর স্মৃতি, তাঁর কৃষ্টি, তাঁর ধ্যান, তাঁর ধারণা বিশেষভাবে আমাদের অনুসরণ করা উচিত। অবশ্য ব্যক্তিগতভাবে আমি মনে করি, এই অনুসরণ মানে এই নয় যে, এই বিধানসভায় একটি বিল পাশ করা, কিংবা ঋষি অরবিন্দের ভস্ম নিয়ে পশ্চিম বাংলার এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্যন্ত মানুষ শোভাযাত্রা করলেই তাঁর প্রতি শ্রদ্ধা প্রদর্শন করা হবে। আজকে যে বোর্ড করবার জন্য সংশোধনী এসেছে সেই সংশোধনীতে এখানে বলছেন সপ্তর্ষি -সেখানে গভর্নর আছেন চীফ মিনিস্টার আছেন

Seven persons to be nominated by the Aurobinda Memorial Trust

আবার এখানে বলা হ'ল

Six persons to be nominated by the Government of West Bengal

এখানে ৬জনকে ইনক্লুড করা হল। তা হ'লে পূর্ববর্তী কালে যে বোর্ড গঠিত হয়েছিল তারা কি কি কাজ করেছিল এবং সেই সমস্ত কাজ করতে গিয়ে কি কি বাধা সৃষ্টি হ'ল যার জন্য উড়িষ্যার মুখ্যমন্ত্রীকে নেওয়া হ'ল যেখানে অনারেবল মিনিস্টার রয়েছেন, গভর্নমেন্ট নমিনি রয়েছে। এটা নিশ্চয় আন্ত-প্রাদেশিকতার সঠিক পদক্ষেপ হতে পারে না। আমার প্রশ্ন জাগে গভর্নমেন্ট নমিনি বাড়িয়ে ৬ থেকে সাত করা হ'ল

It is only meant just to enable the Government to exert more control.

যদি গভর্নমেন্টের কন্ট্রোলড হয়ে থাকে, তা হ'লে আমি এই সভার সদস্য হিসাবে বলবো এই ধরনের গভর্নমেন্ট থাক'লই যথেষ্ট কারণ

Our Government is not a totalitarian form of Government. Our Government is a popular Democratic form of Government.

This Government should promote Cultural and Spiritual activities.

আজকে পশ্চিমবাংলাকে সমাজতন্ত্রের দিকে উপনীত হতে গেলে স্পিরিচুয়্যাল এবং ইথিনিক্যাল ভ্যালু এই প্রস্তাবের মধ্যে থাকাই হচ্ছে বড় কথা।

আমি ব্যক্তিগতভাবে মনে করি অরবিন্দ আশ্রম গঠন যদি ডেমোক্রাটিক হয়ে থাকে, তা হলে কন্ট্রোল অব অরবিন্দ সোসাইটি ইজ ভারচুয়্যালি দি কন্ট্রোল অব সোসাইটি ইটসেল্‌ফ এখানে পরিস্কার কনস্টিটিউসনে বলা হয়েছে যে

The function of the society is to preach the ideals in accordance with certain principles, i.e., public meetings, research centre, libraries, etc.

তাই আমি অনুরোধ করবো যে, প্রোপোরসান অব কালচারাল অ্যান্ড স্পিরিচুয়্যাল অ্যাক্টিভিটির ক্ষেত্রে সংখ্যা বাড়ানোর সাথে সাথে গভর্নমেন্টের নিয়ন্ত্রণ যেন না বাড়ে। যদি সত্যি সত্যিই শ্রীঅরবিন্দের আদর্শ পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের মধ্যে পেঁাছে দিতে হয়, তা হ'লে সরকারের কার্যকলাপ বিলের মধ্যে সীমাবদ্ধ না রেখে তাকে জেলাস্তরে, সর্বস্তরে পেঁাছে দিন, এই আবেদন আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি।

**শ্রীঅরবিন্দ নস্কর:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে এই বিধানসভা-ভবনে মাননীয় পূর্তমন্ত্রী কর্তৃক যে শ্রীঅরবিন্দ স্মৃতি সংশোধনী বিলটি আনীত হয়েছে এটি একটি সামান্য বিল হলেও আজকের দিনে এটি সত্যিকারে অসামান্য হিসাবে দেখা দিয়েছে। তার কারণ, উড়িষ্যার সাথে আজকে আমাদের যখন ভুল-বোঝাবুঝি চলেছে, তখন এমনি একটা মুহূর্তে এটর উপযোগিতা আমাদের সকলের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হিসাবে দেখা দিয়েছে। আজকে যে সমিতি গঠন করা হয়েছে সেখানে ৬ জনের জায়গায় ৭ জন করতে বলা হয়েছে। যাঁর স্মৃতির উদ্দেশ্যে এই সমিতি গঠন করা হয়েছে সেই কথা আমাদের চিন্তা করলে বোঝা যায় যে, পশ্চিমবাংলার বুকের উপর দিয়ে যে হিংসার রাজনীতি বয়ে গেছে সেই হিংসার রাজনীতির পরে আবার যে স্থিতাবস্থা, শান্তি-শৃঙ্খলা, নিরাপত্তাবোধ ফিরে এসেছে, তাঁর বাণী আমাদের কাছে কত মহৎ প্রেরণা যুগিয়েছে। তাই আজকের দিনে শ্রীঅরবিন্দের বাণী ও আদর্শে মানুষকে উদ্বুদ্ধ করবার জন্য বিলটি এনে পূর্তমন্ত্রী আবার আমাদের শ্রীঅরবিন্দকে নতুন করে স্মরণ করিয়ে দিচ্ছেন। এবং সেই সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষকে শ্রীঅরবিন্দের বাণী ও আদর্শে

উদ্বুদ্ধ হবার জন্য সত্যিকারে প্রেরণা যোগাচ্ছে বলে আমি মনে করি। আমার বক্তব্য অত্যন্ত সংক্ষেপের মধ্যে রাখতে হবে, সেই জন্য আমি শুধু একটি কথা বলতে চাই, প্রথমে আধ্যাত্মবাদের মধ্য দিয়ে মানুষের ব্যক্তিগত সম্পদ বলে গৃহীত হত, আজকের দিনে শ্রীঅরবিন্দের কথা মনে পড়লে এই কথাই মনে হয় তিনি যা করে গেছেন, তাঁর যা ধ্যান-ধারণা, চিন্তাধারা ছিল তা সার্বজনীন এবং সকলের সেবার জন্যই তিনি অধ্যাত্মবাদ-এর কথা চিন্তা করে গেছেন। সেই চেতনায় প্রত্যেকেই যাতে উদ্বুদ্ধ হয়ে এগিয়ে আসেন তার জন্য তিনি সকলের কাছে উদাত্তকণ্ঠে আহ্বান জানিয়েছিলেন। তাঁর এই আদর্শ, ধ্যান ধারণা, আধ্যাত্মবাদের চেতনা আজকের দিনে যুবকশ্রেণীর মধ্যে আমাদের প্রচার করতে হবে এবং সেই জন্য আজকে যে বিলটি আনা হয়েছে সেটা খুব যুক্তিযুক্ত হয়েছে বলে আমি মনে করি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পূর্তমন্ত্রী শ্রীঅরবিন্দ স্মৃতি সংশোধনী বিধেয়ক বিল' ১৯৭৩ এনেছেন তাকে আমি পূর্ণভাবে সমর্থন করছি। সদস্য-সংখ্যা বাড়ানোর ব্যাপারে আমাদের নিশ্চয় কোন আপত্তি নেই। আমরা এই বিধানসভা ভবনে আলোচনা করতে গিয়ে যখন এই সমস্ত মহামানবদের স্মৃতি বিজড়িত কোন বিষয়ে আলোচনা করি তখন এই মহাপুরুষদের কথা আলোচনা করে নিজেদের অনেক বেশী ভাগ্যবান মনে করি। শ্রীঅরবিন্দ যিনি জাতির জীবনে মহাপুরুষ হিসাবে পরিচিত, তিনি শুধু বিপ্লবী হিসাবে নন, সমগ্র পৃথিবীতে তিনি একজন ঋষি হিসাবে পরিচিত এবং তাঁর এই চিন্তা ও ভাবনাকে রূপ দেবার জন্য এবং তার স্মৃতি রক্ষার জন্য সরকার পক্ষ থেকে আজ আরো অনেক বেশী কার্যকর কর্মপন্থা গ্রহণ করা উচিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেকে কবির উদ্ধৃতি দিয়েছেন, আমিও রবীন্দ্রনাথের ভাষায় বলতে চাই, "মৃত্যুঞ্জয় যাহাদের প্রাণ, সব তুচ্ছতার ঊর্ধ্বে দীপ জ্বালে অনির্বাণ, তাঁহাদের মাঝে যেন হয় আমাদের নিত্য পরিচয়"। এই মহাপুরুষের চিন্তা, তাঁর কর্ম, ঐতিহ্য সম্পর্কে আমরা ভারতবাসী যাতে সম্যকভাবে অবহিত হতে পারি এবং তাঁর মহৎ জীবনের পূত অনির্বান দীপ শিখাকে যাতে এই বুভুক্ষু, লাঞ্ছিত, হতভাগ্য ভারতবাসী যাতে গ্রহণ করতে পারে তার জন্যই আজ সরকারের এই প্রচেষ্টা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এ সম্বন্ধে অনেক সদস্যই উল্লেখ করেছেন এবং আমিও অত্যন্ত দুঃখের সংগে বলতে চাই যে, আজকে আমাদের স্বাধীনতা ২৫ বৎসর পূর্ণ হল কিন্তু যেসমস্ত মৃত্যুঞ্জয়ী বীর, মহামানব, মহাবিপ্লবী জাতির পুরোধা হয়ে একদিন এই দুর্ভাগা দেশে জন্মগ্রহণ করে দেশকে পবিত্র করে-ছিলেন এবং জাতিকে নতুন চিন্তায় চিন্তান্বিত করেছিলেন, নতুন ভাবনা ভাবতে শিখিয়েছিলেন, তাঁদের সম্পর্কে সরকারের ঔদাসীন্য এখনও কাটল না। তাই অনেক অসুবিধা এবং অনেক দুঃখের মধ্যে আমরা আজকে যে ঋষি অরবিন্দের স্মৃতি রক্ষার জন্য একটা ব্যাপক কর্মপ্রচেষ্টা গ্রহণ করতে পারছি তার জন্য নিশ্চয় সরকারকে দ্বিধাহীনভাষায় অভিনন্দিত করবো। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই শ্রীঅরবিন্দ স্মৃতি বিধেয়ক বিলটিকে সমর্থন করছি এবং সেই সংগে সংগে মাননীয় পূর্তমন্ত্রীকে অভিনন্দন জানিয়ে এই বিষয়ে আরো ব্যাপক ও কার্যকর কর্মপন্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

[5-50– 6 p.m.]

**শ্রীভোলানাথ সেনঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের স্বপক্ষেই সবাই বলেছেন কাজেই বেশী কিছু বলার প্রয়োজন নেই। কথা হল, অরবিন্দ সমিতি হবার পর সেই সমিতিতে শ্রীঅরবিন্দের পূত দেহাবশেষ সমস্ত জেলা ঘুরিয়ে সেখানে সমাধিস্থ করা হয়েছে। বাংলাদেশের প্রত্যেকটি জেলাশহরে সেই দেহাবশেষ নিয়ে যাওয়া হয়েছিল। এই সমিতির নানা রকম উদ্দেশের মধ্যে একটা হচ্ছে শ্রীঅরবিন্দের বাণী প্রচার করা। অরবিন্দের কাব্যের কথা বলা হয়েছে, সাবিত্রী বড় কাব্য, সেটা পাওয়া যায় সেখানে কোন অসুবিধা নেই। আসল যেটা, তাঁর জীবনের ইতিহাস, জনজাগরণের যে চেষ্টা তিনি করেছিলেন সারা বাংলাদেশে তথা ভারতবর্ষে, জাতীয় জীবনে যে জীবন সঞ্চারিত করেছিলেন সেটা তাঁর জীবনের একটা দিক, আর একটা দিক হচ্ছে তাঁর যোগ। অর্থাৎ মানুষ কি করে অতিমানুষ বা অধিমানুষ হতে পারে। সেই অতি-মানুষ বা অধিমানুষ হতে গেলে মনকে যুক্ত করতে হয় ঈশ্বরের সংগে এবং তাকেই বলে যোগ।

সেই যোগ সম্বন্ধে শ্রীঅরবিন্দ যা বলে গিয়েছেন সেই বাণী যতই কঠিন হোক না কেন সেটা প্রচার করার চেষ্টা এই সমিতি করছে এবং করবে। এখন নাম সম্বন্ধে আমাকে জিজ্ঞাসা করা হয়েছিল। সরকার থেকে যাঁদের নাম দেওয়া হয়েছে তাঁদের মধ্যে আছেন শ্রীকরণ সিং, শ্রীদেবীপ্রসাদ চট্টোপাধ্যায় এবং আমরা যাকে এনেছি তিনি হচ্ছেন, শ্রীমতী নন্দিনী শতপথী। তাঁদের সকলেরই অরবিন্দের দর্শন সম্পর্কে জানা আছে, তাঁদের লেখাও আছে বা সম্যকজ্ঞান তাঁদের আছে। তা ছাড়া যাঁরা আছেন তাঁরা অরবিন্দ আশ্রমের লোক—এ কে ঘোষ, অরুণ ঠাকুর, কে এন মুখার্জী, অজিত বোস, সত্য বোস, হিমাংশু নিয়োগী। এঁরা সকলেই অরবিন্দ দর্শন সম্পর্কে জ্ঞান রাখেন, সেইজন্য তাঁদের নেওয়া হয়েছে। অরবিন্দ সমিতির কাজ সবে শুরু হয়েছে, ভবিষ্যতে আরো প্রচার হবে। স্বামী বিবেকানন্দের বাসগৃহ সম্বন্ধে আমি নিজে খোঁজ খবর নিয়েছি, সরকার সে সম্বন্ধে বিবেচনা করছেন এবং তা ছাড়াও আরো অন্যান্য বাসগৃহের ব্যাপার আছে। কিন্তু বাসগৃহ নেওয়া হোক বা না হোক আমরা, বাংলাদেশের মানুষরা যদি ইতিহাসকে ভুলে না যাই, তাঁদের ভুলে না যাই যাঁরা বাংলাদেশকে পৃথিবীর সামনে সবচেয়ে বড় করে তুলে ধরেছিলেন তা হলে সেটাই সবচেয়ে বড় কাজ হবে। একটা ভবন নেওয়া হল কি না হল তাতে কিছু যায় আসে না যদিও সরকারের পক্ষ থেকে নেওয়ার চেষ্টা হবে। স্বামী বিবেকানন্দের বসতবাড়ি সম্পর্কে অনুসন্ধান চলছে, যা সিদ্ধান্ত হবে তা এই সভায় জানানো হবে। এই কয়েকটি কথা বলে আমি শেষ করলাম।

## The West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972

**Shri Sankar Ghose:** Mr. Deputy Speaker, Sir, with your permission I beg leave to introduce the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972.

(Secretary then read the title of the Bill.)

**Shri Sankar Ghose:** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972, be taken into consideration.

Sir, the amendment that is being sought is a very simple one. It seeks to amend only one particular section viz., Section 10. The amendment has been necessitated because of a particular decision of the High Court. The decision arose out of a case in which in respect of a certain gambling transactions the police had seized certain money that had been used in such transaction. The learned Magistrate before whom the case was heard convicted the accused and ordered forfeiture of the money. The case went to the High Court and the point taken there was that there was some lacuna in the Act and that the Act permitted only the forfeiture of instruments used for gambling. It was argued that the Act does not mention or permit forfeiture of money that has been used for the purpose of gambling. Now, the High Court accepted that contention. There was undoubtedly a lacuna in the Act, the High Court felt that the expression "instruments of gambling" did not include money.

Therefore, an amendment has become necessary. We cannot allow people who participate in this gaming to get away. The money that is being used in these gaming and gambling operations cannot be outside the ambit of the law. The most unfortunate thing is this that though the High Court's decision was pronounced, as early as the 17th March, 1969 and nothing was done to amend this Act for so long. Apparently during the last few years there were many gamblers and persons who were engaged in gaming who thus got away their money could not be seized. A social offence could not be punished because of the lacunae in our law.

The Bill before this House seeks to do away with this lacunae. What the amendment seeks to introduce is that the money that is used for the purpose of gaming and gambling can be forfeited. Previously only the instruments of gaming could be forfeited but not money.

The only thing I can say is that this Bill should have been introduced as soon as the High Court judgment was pronounced and we should not have allowed persons committing social offences to get away and preclude the State from forfeiting the money that is utilised for the purpose of gaming and gambling operations.

Some members came up to me and said that in some areas of West Bengal there is a practice of bird-fighting in the streets and that is a popular pastime. I think, I must put the record straight. This Bill does not wish to introduce any fetter on these games. The only amendment—that is the point I wish to make very clear—that this Bill seeks to introduce is that the money which may be used for the purpose of gaming and gambling should not be outside the pale of the law and that the social offenders who use this money will come within the pale of the law. By this amendment we are not introducing any offence regarding the fighting of the birds. The pre-existing law regarding what is an offence is not being changed under this law. Mere fighting of birds or animals in public streets is not prohibited but if it is for the purpose of gaming, then it is prohibited. As mere fighting is not prohibited, that practice can continue. On the question of fighting of birds we are not introducing any amendment. The only amendment is with regard to the money which is being utilised for the purpose of gaming or gambling—that is to be forfeited. Whatever law existed prior to that regarding the fighting of birds is not being touched by this amendment. To make matters clearer, I wish to say that so far as the pre-existing law is concerned, it does not impose any embargo on bird fighting that may continue and delight pedestrians, onlookers, and others. The pre-existing law prohibits any person, setting, for the purpose of gaming any birds or animals to fight in the public. If the question of gaming is not there, then fighting of birds is not prohibited under the existing law.

But be that as it may, so far as the amendment that we are seeking to introduce is concerned, we do not wish to impose any further restriction on the fighting of birds or animals. Whatever is now permitted shall be permitted and whatever is now prohibited shall continue to be prohibited. The only thing we wish to introduce is a provision by which this the lacunae, this imperfection in the Act as a result of which social offenders could get away and their money could not be touched can be checked. I repeat that this Bill should have been introduced long ago and as soon as the High Court judgment came in March 1969. With these words, I commend this Bill to the acceptance of the House.

**ডাঃ এ এম ও গণিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় এখানে যে অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন সেটা সম্বন্ধে উনি নিজেই বলেছেন, এটা খুবই সামান্য ব্যাপার। আমিও বলছি এটা খুবই সামান্য ব্যাপার এতে আপত্তি করবার কিছুই নেই, তবে একটা জিনিস আমি পয়েন্ট-আউট করতে চাইছি, আপনি বললেন যে, হাইকোর্টের জাজমেন্টের উপর এই টাকা বাজেয়াপ্ত করা হবে, ভাল কথা কিন্তু তাতে অসুবিধা আছে। অসুবিধা হচ্ছে ইমিডিয়েটলি এটা করায়, যেমন ধরুন, রাস্তার উপর গ্যাম্বলিং হচ্ছে, সেখানে অনেকে গ্যাম্বল করছে আবার অনেকে তামাসা দেখবার জন্য ওখানে দাঁড়িয়ে আছে, প্রত্যেকের কাছেই টাকা পয়সা আছে-- ধরুন সেখানে বার্ড ফাইট করানো হচ্ছে, এখন পুলিস কাকে গিয়ে ধরবে, যারা ফাইট করাচ্ছে তাদের পকেটে টাকা আছে, আবার যারা তামাসা দেখছে তাদের কাছেও টাকা আছে, কিন্তু সে ইনোসেন্ট। আর একটা হচ্ছে অ্যানিমেল ফাইট, যেটা আগের দিনে রাজা, মহারাজা, নবাবরা

করতেন কিন্তু আজকালকার দিনে সাধারণত বস্তিবাসীরা এবং ট্রাইবাল পিপলরা করে - ট্রাইবাল এরিয়ায় বিশেষ কোন পাসটাইম নাই, এটা হচ্ছে তাদের ফেবারিট গেম, এটাকে বন্ধ করতে গেলে একটু অসুবিধা হবে। আপনি গ্যাম্বলিং বন্ধ করতে চাইছেন, কিন্তু এটা সেখানে সব সময় গ্যাম্বলিং নাও হতে পারে সেখানে চ্যালেঞ্জের ভিত্তিতে হতে পারে, যেমন কাইট ফ্লাইং হয় চ্যালেঞ্জ করে সেই জন্য এটা সব সময় গ্যাম্বল নাও হতে পারে, চ্যালেঞ্জ হতে পারে। বিশেষ করে ট্রাইবাল এরিয়ায় ইট উইল বি হার্ডশিপ। আর একটা জিনিস হচ্ছে এই অ্যামেন্ডমেন্ট বিল আনার ফলে আমরা বুঝতে পারছি যে গ্যাম্বলিংকে দুটো জাতে ভাগ করে দিয়েছেন, একটা ছোট জাত আর একটা অভিজাত। সেই অভিজাতদের উপর হাত দেবার আপনাদের ক্ষমতা নেই তাই তাদের উপর হাত দেওয়া হচ্ছে না। কেবল ঐ ছোটখাট ক্ষেত্রে বা ঐ ট্রাইবাল এরিয়ায় যে সব গ্যাম্বলিং হচ্ছে সেটার উপর আইন এনেছেন। যে সব বড় বড় গ্যাম্বলিং আছে যেমন রেস কোর্সে যে গ্যাম্বলিং হয় ডগ রেস এবং হর্স রেস, অবশ্য ডগ রেস এখন উঠে গিয়েছে, কিন্তু হর্স রেস আছে, সেখানে লক্ষ লক্ষ টাকা আয়ব্যয় হয়, এর ফলে কত পরিবার ধ্বংস হয়ে যায়, আবার কত পরিবার হঠাৎ বড়লোক হয়ে যায়। এটা অভিজাতদের গ্যাম্বলিং সুতরাং এটা সম্বন্ধে কিছু করবেন কি? আরও গ্যাম্বলিং আছে যেমন লটারী সেটাও একটা গ্যাম্বলিং, কিন্তু সেখানে বিভিন্ন রাজ্যসরকারের স্পনসরড প্রতিষ্ঠান বিভিন্ন স্টেটে রয়েছে এবং স্টেট লটারী রয়েছে সেটাও গ্যাম্বলিং, সেই গ্যাম্বলিং-এ ফাইন করুন। গরিব যে গ্যাম্বলিং করে সেটা গ্যাম্বলিং আর যেখানে হাজার হাজার টাকা গ্যাম্বলিং করা হয় সেটা গ্যাম্বলিং নয়? প্রাইভেট গ্যাম্বলিং আছে, যেমন তাসের গ্যাম্বলিং হয়, সেটা অনেক প্রাইভেট ক্লাবে ফ্ল্যাস খেলা হয়, সেটা ধরা অসুবিধা আছে। অ্যানিমেল ফাইটিং-এ কি অসুবিধা আছে, না এর ফলে পুলিস মাঝে মাঝে গিয়ে সেখানে অসুবিধার সৃষ্টি করবে এবং সেখানে যে সব মানুষের ইন্টারেস্ট আছে তাদের অসুবিধা সৃষ্টি করবে, হয়ত সেখানে গ্যাম্বল হচ্ছে না শুধু চ্যালেঞ্জের মাধ্যমে খেলা হচ্ছে বা সেখানে পুলিস তাদের কাছে কিছুই পেল না, কিন্তু সেখানে গ্যাম্বলিং হচ্ছে অথচ সেখানে টাকা-পয়সা দেওয়া-নেওয়া হচ্ছে না, অন্য লোক খেলছে মালিকরা বাড়িতে বসে টাকা-পয়সা দেওয়া-নেওয়া করছে। সেখানে আপনি কি করবেন? তার পর স্পটে পুলিস টাকা-পয়সা আটক করল এবং কোর্টে নিয়ে গেল, কিন্তু কোর্ট বলছে যে, টাকা নেওয়া যাবে না, সেখানে গ্যাম্বলিং-এর অ্যানিমেল নেওয়া যাবে বা কার নেওয়া যাবে সেই জন্য আমি বলছিলাম এটার অসুবিধা আছে। এটার কারণ হচ্ছে টাকা ইজ অনলি ম্যাটার অব ট্রান্স্যাকশন কারেন্সি।

[6-10 -6-20 p.m.]

আপনি বললেন এতে অসুবিধা হবে। বড়লোক যারা গ্যাম্বলিং করে সেটা তাদের কাছে একটা ফ্যাশন, অ্যারিস্টোক্রেসি, কিন্তু গরিবদের কাছে এই গ্যাম্বেলটা একটা পাপ, এবং সেখানে গিয়ে যে পুলিস ধরবে সেখানেই আমার আপত্তি। বিল এজ এ হোল এতে আপত্তি করবার কিছু নেই। কিন্তু আমার বক্তব্য হচ্ছে যে, মূল কথার উপরে আপনারা হাত দিতে পারবেন না।

**Shri A. H. Besterwitch:** Mr. Deputy Speaker, Sir, the Hon'ble Minister has placed a bill on gambling. That is good. But the point that has to be considered is regarding the birds. Which birds? Are these birds that are in the hands of the Tribal community? Cock fight is the national game with the tribals on which no Government has the authority to put its hand. Here I find that the Government has brought in a bill by which it wants to put its hand on the tribal community because this is their national game. If that be the case, why have not you brought into the bill horse racing and lottery? You have seen, Sir, the other day that there was a big row on the race course. Why was it? Because it is regular gambling in the race course. But this Government has not got that power to put its hands on these people. It wants to put its hands on the poor tribal community where there may be a few paise here and there in the cock fight which is their national game. I would have appreciated if all the gamblings were taken into consideration and the Bill was brought. Certainly I would not have objected to that. Here,

the Bill is particularly meant for one community when the question of birds arises. It is certainly for the tribal communities. Well, Sir, it is a good thing that the national sports of the tribal community can be put down, but here is another thing. Will the Hon'ble Minister, please see these papers which reach Calcutta from Bombay? It is a common affair everywhere that middle-class boys, girls and others go and gamble. It is a very peculiar thing. I think if this too were brought into the Bill—I have brought these papers with me—this is called satta—we would have appreciated the Bill. If these things are not included in the Bill, what is the value of this Bill? Sir, gambling is done in various ways.

As my friend has said, there is three-card gamble. There is rope gamble and various forms of gambles are going on in the streets. All these are not brought within the purview of this bill. But what has been brought here?—the animal fight, bull fight and the cock fight of the tribal communities. Is it to depress the tribal communities further down so that police can play havoc there? Sir, I am not prepared to accept this Bill whatsoever. A particular community is going to get worst of it. There are horse races where lakhs and lakhs of rupees are being spent but you are not putting your hand on this. Then there are lotteries. Of course, I have not brought the lottery tickets from my area as I gave them to the Deputy Commissioner. There unlicensed lottery is going on in the name of a respectable club, the Jubilee Club, and police is aware of it. Money came in the name of Jubilee Club. Lot of people came to me and gave their tickets which I handed over to the Deputy Commissioner. The D.C. phoned the Superintendent of Police in front of me. This is going on year after year and no action is taken either on 26th January or on 15th August. Today a person may be a Congressman, tomorrow he may be a Juba Congress man and thereafter he may be something else. But when he is caught he will fall at your feet and say 'I will not do it in future'. We are talking of the police. They are doing havoc in the sunshine. About unlicensed lottery when brought to the notice of police no action is taken. You are going to take the gamble with birds, animals fight, bull fight and the cock fight. I feel it a shame. I am sorry Mr. Ray is not here—that Mr. Ray should bring such a bill in the House. This is to smother one community. I belong to that community and I will be the last man to accept such a bill. You might give a nice, a rosy picture of it but you are trying to put me down by this bill. I do not want to support those people who are making huge money, who are making fortunes but I want to support the tribal people because I belong to that community. Their pastime is bull fight, cock fight for 4 paise, one anna or a rupee. They do this amongst themselves, among their own community—not with other community. They may do a little bit of furti amongst themselves and you are going to put your pressure on them. I am ashamed that you call your Government a socialist and a democratic Government when you go against that particular community. I am sorry I am not prepared to accept this bill and even if it is passed I will put my community against this bill. This bill should be withdrawn immediately.

[6-20—6-30 p.m.]

This bill is not for any rosy picture—it is meant to crush my community. Sir, I am against this bill and I will always be against this bill. Today two bills were before us and, Sir, you saw I did not say anything on them but this is a communal bill and not for the interest of the people at large. With these words, Sir, I move my amendment and I hope if the Hon'ble Minister is serious he will accept my amendment.

**শ্রীসন্তকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন আজকে বিধানসভায় প্রায় ৫৫ মিনিট কোন কাজকর্ম

চলতে পারে নি একটা বিশেষ ব্যাপারকে কেন্দ্র করে। রানীগঞ্জ পেপার মিলে যে হত্যাকান্ড হয়েছে তার জন্য বিধানসভার সদস্যরা বিক্ষুব্ধ হয়েছেন এবং সেই ব্যাপারে বিবৃতি চেয়েছেন। সরকার বিবৃতি দিয়েছেন এবং বলেছেন হারাধন রায়কে গ্রেপ্তার করা হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই হারাধন রায়কে এর পূর্বে নিবর্তনমূলক আটক আইনে গ্রেপ্তার করা হয়েছিল যাতে ওখানে শান্তি-শৃঙ্খলা ভঙ্গ না হয়। আমি জানতে চাই ওখানকার শান্তি-শৃঙ্খলা অক্ষুন্ন রাখার জন্য যাকে ইতিপূর্বে নিবর্তনমূলক আটক আইনে গ্রেপ্তার করা হয়েছিল তাকে কেন অব্যাহতি দেওয়া হল? এই হারাধন রায় বেনারসী ঝাকে হত্যা করেছে এরকম চার্জ তার বিরুদ্ধে এর পূর্বে আনা হয়েছিল।

**Mr. Deputy Speaker:** There is no point of order in it. Please take your seat.

**Shri George Albert Wilson-Deroze:** On a point of order, Sir. I have heard the arguments of Mr. Besterwitch with some interest Under the Constitution I am not to back any party or be against any party. Under the Constitution, every minority, every race and every tribal community has a right to follow its own culture. The point Mr. Besterwitch raised is that this cock fighting is a part of the tribal culture If that be so it would not be within the power of the House to legislate anything against the tribal culture. Article 26 of the Constitution prohibits that. So, that being the case, I don't know whether this is a part of the tribal culture I am not competent to say so—but if the contention is correct then it would be right that this Bill should be reconsidered by the Hon'ble Minister

**Shri Kumar Dipti Sen Gupta:** On a point of order, Sir. I agree with you that it is not a point of order but it is because of a statement made by the Hon'ble Minister in the floor of the House that this question crops up. Please, Sir, convey the feelings of the members that our Government which has arrested a man who had been released from the MISA Act or Detention Act, may be Preventive Detention Act, any way, he had been set at liberty. So, what Mr. Sukumar Bandopadhyay wants is that let this feeling be conveyed so that our Government takes up the matter of the delinquent officer who is responsible for the purpose of releasing a man who is a menace to the society. Please assure us that you will convey our feelings to the Hon'ble Minister about this.

**Mr. Deputy Speaker:** All right.

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে ওয়েস্ট বেঙ্গল গ্যাম্বলিং অ্যান্ড প্রাইস কম্বিনেসন (অ্যামেন্ডমেন্ট) বিল যেটা অর্থমন্ত্রী মহাশয় উত্থাপন করেছেন আমি সেই বিলকে সমর্থন করি, স্বাগত জানাই। আমি অবশ্য জুয়াখেলা জানি না, দেখি নি এবং কোনদিন খেলি নি। কিন্তু আজকাল একটা জিনিস রাস্তাঘাটে লক্ষ্য করছি এবং সেটা হচ্ছে অতীতে গলায় লাল রুমাল বেঁধে সি পি এম এবং আর এস পি-র পান্ডারা যারা ধান লুট করে কৃষি বিপ্লব করেছিল, অতীতে যে সমস্ত দুষ্কৃতকারীরা মায়েদের এবং মেয়েদের সতীত্ব নষ্ট করেছিল, তাদের কোলের ছেলেদের খুন করেছিল, আজকে সেই দ্বার রুদ্ধ হয়েছে বলে এখন তারা রাস্তায় বোর্ড পেতে জুয়ার আড্ডা বসিয়েছে। আজকে লক্ষ্য করছি এই কয়েক মাস ধরে এই জুয়াখেলা ভীষণভাবে বেড়ে চলেছে এবং তার সঙ্গে সঙ্গে এই সমস্ত দুষ্কৃতকারীরা মদের আড্ডা বসিয়েছে। এই সমস্ত জুয়াখেলা রাস্তাঘাটে, হাটে-বাজারে, গঞ্জে যেটা চলছে তাকে দমন করবার জন্য এই যে একটা বলিষ্ঠ পদক্ষেপ দেখিয়েছেন আমি তাকে স্বাগত জানাই, সমর্থন করি।

কিন্তু এই সঙ্গে সঙ্গে কয়েকটি কথা বলা দরকার। আইনের ফাঁক পূরণ করবার জন্যই এই বিলটি আনা হয়েছে। কিন্তু আমি মনে করি এখনো এই বিলটির মধ্যে যথেষ্ট আইনের ফাঁক আছে। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি এবং আজকে এই হাউসে ৫০ মিনিট ধরে যে

অভিযোগ উত্থাপিত হয়েছিল, যে খুনের রাজনীতি পশ্চিমবাংলার বুকে নতুন করে শুরু হচ্ছে তার সঙ্গে শুধু দুষ্কৃতকারীরা জড়িত এই কথা বলতে আমি রাজী নই। আমি দেখেছি যে এক শ্রেণীর পুলিস কর্মচারীরা দুষ্কৃতকারীদের সঙ্গে যোগাযোগ রেখে চলেছেন। আমি বলিষ্ঠতার সঙ্গে দায়িত্ব নিয়ে বলছি এই সব জুয়াখেলার সঙ্গে কোথাও এক শ্রেণীর পুলিস কর্মচারী যুক্ত আছেন, তারা রাতের অন্ধকারে এই সব জুয়াড়ীদের কাছ থেকে ভাগ নিয়ে থাকেন। সেই জন্য আমি বলতে চাই এখানে পুলিসের ডিসক্রিসন কেন দেওয়া হল মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, যাদের ধরা হবে তাদের সঙ্গে জুয়াখেলার জন্য ব্যবহৃত যেসমস্ত জিনিস থাকবে তা যুক্তিযুক্ত কারণে এই সমস্ত খেলার সাজ-সরঞ্জাম ও তার দায়বদ্ধ পুলিস সমস্ত কিছু ধরতে পারবে। এই ডিসক্রিসন যে পুলিসকে দেওয়া হল আমি সেখানে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, অতএব যারা জুয়া খেলা খেলবে তারা যদি অপরাধী হয়, তা হলেও যে পুলিস অফিসার রাতের অন্ধকারে ভাগ নেয় এবং জুয়াড়ীদের বিরুদ্ধে অভিযোগ করা সত্ত্বেও কঠোর ব্যবস্থা গ্রহণ করেন না তাদের উপরও এই বিল এমনভাবে প্রযোজ্য করা হোক, সেই রকম ভাবে একটি অ্যামেন্ডমেন্ট আনার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, তবেই এই দুষ্কৃতকারী-দের দমন করতে পারবেন, এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবীরেন্দ্রবিজয় মল্লদেবঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন সেটা আমি প্রথমে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য রাখছি। আজকে আমাদের সমাজের মধ্যে যে একটা ভয়ানক ব্যাভিচার জুয়া খেলাকে কেন্দ্র করে চলেছে সেটা প্রতিকার করবার চেষ্টা এই বিলে করা হয়েছে। এর দুটো দিক আছে। একদিকে তাস খেলা, রেস্ট্রেন্ড করা হয়েছে, অপর দিকে পশুপক্ষীদের খেলা নিয়ে বলা হয়েছে। আমি প্রথমটিকে স্বাগত জানাচ্ছি এই জন্য যে, আজকে আমরা দেখছি আমাদের সমাজের তরুণ যুবকেরা তাদের মূল্যবান সময় অপচয় করে, দল বেঁধে রাস্তাঘাটে জুয়া খেলছে এবং জুয়া খেলে তারা সর্বস্বান্ত হচ্ছে, এর প্রতিক্রিয়া সমাজেও এসে লাগছে। সেই জন্য আমি মনে করি যে আইন আনা হয়েছে এই ব্যাপারে এটা খুব আনন্দের কথা। মাননীয় সদস্য বেস্টারউইচ মহাশয় পশুপক্ষীর ব্যাপারে যে কথা বলেছেন সেটা সম্বন্ধেও আমি কিছু বলতে চাই। পশুপক্ষীর ব্যাপারে যে আইনটা আনতে চাওয়া হচ্ছে সেই ব্যাপারেই আমি কিছু বলব। এতে গ্রামাঞ্চলে একটা বিক্ষোভ দেখা দিতে পারে। শুধু আদিবাসীরাই যে পশুপক্ষীর খেলা, মুরগির লড়াই করেন তা নয়, সমগ্র গ্রামের লোক এই পশুপক্ষীর খেলা এবং মুরগির লড়াইয়ে অংশগ্রহণ করেন। সেই জন্য আমি বলতে চাই যে, এই পশুপক্ষীর খেলার ব্যাপারে আইনে যে অংশটা আছে সেটা যেন আইন থেকে ডিলিট করে দেওয়া হয় এই অনুরোধ জানিয়ে আমি বিলটিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**শ্রীরূপ সিং মাঝিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এখানে উত্থাপিত হয়েছে, আমি তা নীতিগতভাবে সমর্থন করি। তবে এর সম্বন্ধে আমার কয়েকটি বক্তব্য আছে। সেই বক্তব্যগুলি আপনার কাছে রাখছি। আপনি জানেন যে, আজকে এই বিল সংক্রান্ত যে আইন তাতে নিষিদ্ধ প্রথা বন্ধ করার জন্য এই বিল পাস করতে চলেছেন। এর মধ্যে তাস খেলা, পক্ষীর লড়াই পশুর লড়াই ইত্যাদিও ইনক্লুডেড আছে। পূর্ববর্তী বক্তারা এসব বলেছেন। এই সব বার বার রিপিট করতে খুব শ্রুতিমধুর হচ্ছে না তবুও প্রয়োজনবোধে এই সম্বন্ধে আমার বক্তব্যই রাখছি। আপনি স্যার জানেন আমাদের বেস্টারউইচ সাহেব এবং আমার পূর্বতন দু'-একজন বক্তা বার বার এটা বলে গিয়েছেন যে ট্রাইবাল কালচারের একটা অংগ হিসাবে আমাদের পক্ষীর লড়াই হয় সেটা সম্পূর্ণ অস্বীকার করা যায় না। শুধু ট্রাইবাল কালচারে নয় পশ্চিম-বাংলার ওয়েস্ট পোর্সানে বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর বরাবরই দেখা যায় পৌষ সংক্রান্তি থেকে চৈত্র সংক্রান্তি পর্যন্ত গ্যাম্বলিং হিসাবে নয়, স্পোর্টস হিসাবে মোরগের লড়াই প্রচলিত আছে। এবং যেখানে সেখানে রাস্তাঘাটে বরাবরই এই খেলা হয়ে থাকে। হঠাৎ যদি এটাকে আইনের আওতায় আনা হয়, তা হলে জনসাধারণের মধ্যে বিক্ষোভ হতে পারে। কারণ এই আইন হচ্ছে

এর দ্বারা অনেক অসাধু পুলিস সুবিধা নেবে, যদিও ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় এর আগে তার বক্তব্য রেখেছেন যে, এই আইন সেই সমস্ত ক্ষেত্রেই প্রযোজ্য হবে যেখানে গ্যাম্বলিং হচ্ছে বলে মনে করা হবে। তবুও আমি এই কথা বলব, এই আইন যখন বলবৎ করবেন, পুলিস যাতে আইনটা মিসইউজ করতে না পারে, মেলার সময় সাধারণতঃ যেখানে জনতার ভীড় হবে এই খেলা হলে তাদের প্রতি যাতে অন্যায় পীড়ন না হয় সেই চেষ্টা করবেন। সেই জন্য আমি বলব মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের মধ্যে এক্সেপ্ট কক ফাইটিং অর্থাৎ কক ফাইটিংটা বাদ দিয়ে বিলটা পাস করলে ভাল হবে। অবশ্য নীতিগতভাবে এই বিলকে সমর্থন করতে আমি বাধ্য হচ্ছি, তবুও আমি এই কথা বলব আইন পাশ করার পর পুলিস বিভিন্ন জায়গায় যাতে এই আইনের সুযোগ না নিতে পারে, সাধারণ মানুষের প্রতি এই আইনকে অন্যায়ভাবে কাজে লাগাতে না পারে সেদিকে সরকার সজাগ দৃষ্টি রাখবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে বিধানসভায় দি ওয়েস্ট বেঙ্গল গ্যাম্বলিং অ্যান্ড প্রাইজ কম্পিটিসনস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭২ নামক যে বিল উপস্থাপিত করেছেন এটা খুব সময়োচিত হয়েছে। এবং এর উদ্দেশ্য মহৎ বলে এই বিলকে আমি স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি এবং মাননীয় মন্ত্রিমহাশয়কেও অভিনন্দন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ১৯৫৪ সালের আইনের ১০ ধারায় যা ছিল না সেই ফাঁক পূরনের জন্য জুয়ার টাকা সীজ করার অধিকার দেওয়া হচ্ছে। আমার বাড়ি গ্রামবাংলায়। তাই আমি সেখানে দেখতে পাই মানুষ অহরহ জুয়া খেলছে আর তাতে দরিদ্র জনসাধারণ ঘটিবাটি জমিজায়গা ইত্যাদি বিক্রি পর্যন্ত করে। এই আইন যদি সত্যিকার ক্ষেত্রে প্রয়োগ করা হয়, প্রয়োগ করা হবে কিনা সেটাতে আমার সন্দেহ আছে, তাই আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যাতে এটা ঠিকভাবে প্রযুক্ত হয় তার ব্যবস্থা করুন। পুলিস এর সঙ্গে জড়িত থেকে তাদের উৎসাহিত করে। শুধু তাই নয় অনেক সময় স্কুলের ছেলেরা তাদের বাবার কাছ থেকে টাকা নিয়ে এসে জুয়া খেলে। মিঃ গণি যা বলেছেন গরিব ও অভিজাতদের লড়াইয়ে গরিবদের ক্ষেত্রেই প্রযুক্ত হবে তা নয়, আমাদের সংবিধানে বলা হয়েছে— এভরিওয়ান ইজ ইকোয়েল ইন দি আই অব ল। সুতরাং যদি তাই হয় গরিব-ধনী সকলেই আইনের চক্ষে সমান হবে। এই সঙ্গে আমি একটা প্রস্তাব রাখছি, জুয়াখেলা এইভাবে বন্ধ করবার জন্য চেষ্টা হয়েছে হর্সরেস, লটারী, এই ধরনের যাবতীয় খেলা বন্ধ করবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে একটি সাজেশন রাখছি। এই সবের প্রতি যেন তিনি একটু দৃষ্টি রাখেন যাতে সব রকম জুয়াখেলা বন্ধ হয়ে যায় এবং আমাদের প্রচেষ্টাও সার্থক হবে।

**শ্রীমতী ইলা রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই জুয়ার কথা বলতে গিয়ে প্রথমেই আমি বলবো, জাতীয় জীবনে এই জুয়ার যে সংশোধনী বিল এটা একটা অভিশাপ। এই বিলকে আমাদের বিধানসভার অনেক সদস্য সমর্থন করেছেন। কিন্তু দুঃখের বিষয়, আমি তা সমর্থন করতে পারলাম না। আমাদের দরদী ও জনপ্রিয় সরকার জনগণের আশীর্বাদ নিয়ে আজকের এই বিধানসভায় এসেছেন, জনতার কাছে অভিনন্দন পাচ্ছেন এটা ঠিক। তৎসত্ত্বে কিন্তু আমি এই বিলকে আমার অন্তর থেকে সমর্থন করতে পারছি না। কেন না, জোড়াবাগান কেন্দ্র থেকে আমি এখানে নির্বাচিত হয়েছি, সেখানকার কয়েকটি ঘটনা আপনার কাছে উপস্থিত করছি, কয়েকদিন আগের কথা, জোড়াবাগানের একটি বস্তি তার নাম নাথবাগান বস্তি, সেখানকার একটি মা দশটি টাকা দিয়েছিলেন তাঁর ছেলেকে চিনেবাদাম কিনে বিক্রী করে রুটি জোগাড় করত। কিন্তু ছেলে সেই টাকা দিয়ে দশটাকাকে তের টাকা করার জুয়া খেলে হেরে যায়। ফলে রুটি তো জোগাড় হলোই না, অনাহারে চারটি লোককে দু-দিন কাটাতে হয়েছিল। তাই আমি এই সংশোধনী বিলটিকে সমর্থন করতে মনেপ্রাণে পারছি না, যদি আমাদের সরকারকে আমি মনে প্রাণে সমর্থন করি। কিন্তু জুয়া খেলার বিলকে আমি সমর্থন করতে পারছি না। স্কুলকলেজের ছাত্রছাত্রীরা রাস্তাঘাটে নানারকম জুয়া খেলতে দেখে এবং আমাদের

বস্তির কিছু কিছু হিন্দুস্থানী মেয়েরা আজকাল জুয়া খেলতে আরম্ভ করেছে। তাই আমাদের জনপ্রিয় সরকার যদি এই জুয়াখেলা একদম বন্ধ করে দেন, তবে আমি মনেপ্রাণে সেটা সমর্থন করতে পারি। অবশ্য ছোটখাট জুয়াখেলা তুলে দেবার সাথে সাথে বাংলার সব সমস্যার সমাধান হবে না। তবুও আমরা দেখছি, রেসকোর্সের মাঠে অতি সাধারণ মানুষকে জুয়া খেলে ঘরবাড়ি, সম্পত্তি—সমস্ত কিছু নষ্ট করে ফেলেছে। আমি তাই জনপ্রিয় সরকারের প্রত্যেককে অনুরোধ জানাচ্ছি, বাংলাদেশ থেকে এই মহাপাপের বিল যেন উঠিয়ে নেওয়া হয়।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বিধানসভায় এই যে ওয়েস্ট বেঙ্গল গ্যাম্বলিং অ্যান্ড প্রাইজ কম্পিটিশন যে সংশোধনী বিল এসেছে তা পূর্ণভাবে আমি সমর্থন করছি, তবে জুয়া খেলে নিশ্চয়ই জাতির ভবিষ্যৎ তৈরি হতে পারে না। তবুও এই প্রসঙ্গে এই কথা বলতে চাচ্ছি যে, বিভিন্ন রাজ্যসরকারের পক্ষ থেকে এমন কি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকেও এই লটারী খেলতে দেওয়া হয়েছে, যাকে জুয়ার নামান্তর বলা যেতে পারে। যা হোক, সরকার যেভাবে যে দৃষ্টিকোণ থেকে এই বিলটি এনেছেন, তাকে আমি সমর্থন করতে গিয়ে এই কথা বলতে বাধ্য হচ্ছি যে, এই বিলে এমন কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে যার ফলে দরিদ্র আদিবাসী কিংবা তফসিলভুক্ত জাতি যাদের জীবনে কোন শিক্ষা নাই, অন্য কোন আনন্দ নাই, আমোদপ্রমোদের অন্য কোন উপকরণ নাই, হয়তঃ সরকারের এই বিলের যাঁতাকলে তাঁরাই পড়বেন।

[6-40 -6-50 p.m.]

আরও কয়েকজন সদস্য কক-ফাইটের কথা তুলেছেন। বাঁকুড়া, পুরুলিয়া এবং অন্যান্য জায়গায় আদিবাসী ভায়েরা মুরগির লড়াইয়ের মধ্য দিয়ে একটা নির্দোষ আনন্দ উপভোগ করে। যদিও আমরা এই বিল নীতিগতভাবে সমর্থন করি, তবু আশা করবো, এমন ব্যবস্থা সরকার করবেন যারা গরিব এবং আমোদপ্রমোদের ব্যবস্থা করতে পারে না সরকার তাদের ব্যাপারে চিন্তা করে কিছু ব্যবস্থা করবেন। আমি সরকারের এই বিলকে সমর্থন করছি। কিন্তু সঙ্গে সঙ্গে এই সতর্কবাণী উচ্চারণ করছি, আইন প্রয়োগ হয় গরিবদের বিরুদ্ধে। ধনীদের অন্যায় ও অবৈধ কার্যকলাপ আইনের চোখ এবং প্রসাসনের চোখ এড়িয়ে যায়। সেই জন্য আমি বলছি, সরকার যেন লক্ষ্য রাখেন এই আইন প্রয়োগের সময় গরিবরা যাতে হয়রান না হন তাদের উপর যেন পীড়ন না হয়।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সংশোধনী বিল আমি সমর্থন করি এবং সমর্থন করতে গিয়ে দু-একটি কথা মন্ত্রিসভার সামনে রাখতে চাই। বক্তব্যটা হচ্ছে এই যে, সমাজে এই সংক্রামক ব্যাধি দূর করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন নিশ্চয় সেটা বলিষ্ঠ। গণি সাহেব বলেছেন যারা জুয়া খেলে এবং পাশে বসে থাকেন তাদের উপর প্রয়োগ হবে। যারা চতুর্দিকে দাড়িয়ে থাকে দু-চার আনা পয়সার জন্য এবং পাহারা দেয় পুলিস আসছে কিনা, যারা উৎসাহিত তাদের বিরুদ্ধে আইন প্রয়োগ হয়। গণি সাহেব বলছেন, দুটো শ্রেণীতে ভাগ করছেন কেন। রেস-কোর্স এবং লটারী আলাও করছেন। রেস-কোর্সে যেয়ে লোক একদিনে ফতুর হয়ে যায়। রেস খেলা বিদেশী খেলা ফিরিংগী খেলা। তাই বিজয়বাবু যা বলেছেন আমিও তাই বলবো রেস-কোর্স তুলে দিয়ে স্টেডিয়াম করা হক। (তুমুল হাততালি।) হাসপাতাল হবে। লটারী করে এক এক টাকার টিকিট বিক্রি করে দেওয়া হচ্ছে। এইভাবে লোককে গ্যাম্বলিংয়ের দিকে নিয়ে যাওয়া হচ্ছে। আর সবাই জানে বেশির ভাগ টাকা কোথায় যাচ্ছে। এই সব লটারী তুলে দেওয়া উচিত। মুরগির খেলা একটা সামাজিক খেলা এবং ধর্মের একটা অঙ্গ বলে মনে করেন অনেকে। আমি মন্ত্রিমহাশয়কে বলবো বার্ডস থাক কিন্তু এক্সক্লুডিং কক করুন। যতক্ষণ পর্যন্ত শিক্ষা দিয়ে উৎকৃষ্টতা সাধন না হচ্ছে, লোকের জ্ঞান না আসছে ততক্ষণ পর্যন্ত কক বাদ দিন। এই বলে এই যে বিল আমি বলবো তার উদ্দেশ্য সাধু, অত্যন্ত বলিষ্ঠ, একে সমর্থন করি এবং এটার পরিবর্তন করার জন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই পশ্চিমবাংলা জুয়া খেলা এবং প্রাইজ কম্পিটিসন সংশোধনী বিল, ১৯৭২, যেটা আনা হয়েছে তাকে নীতিগতভাবে আমি সমর্থন করলেও পুরুলিয়া জেলা সম্বন্ধে এই বিল আমি মনে করি অত্যন্ত অবজেকসনএবল। পুরুলিয়া জেলার টোট্যাল পপুলেসনের মধ্যে শতকরা ৩০ ভাগ তফসিল জাতি ও উপজাতি ব্যাকওয়ার্ড ক্লাস বাস করে। যেখানে কোন সিনেমা নেই, থিয়েটার নেই, ঘোড়দৌড় নেই, গ্রান্ড হোটেল নেই, হোটেল ইন্টারন্যাশন্যাল নেই, মানুষের মনোরঞ্জন করবার মত কোন প্রতিষ্ঠান নেই। আপনারা সকলেই জানেন যে, পুরুলিয়া জেলায় তিন বছরে একবার ফসল হয়। এই খরাক্লিষ্ট এলাকার লোকদের মনোরঞ্জন করবার জন্য তাদের দুঃখকষ্ট ভুলবার জন্য তারা যে মুরগির লড়াই করে সেটাও এর মধ্যে পড়ে যাচ্ছে- তাই আমি এর বিরোধিতা করছি। তাই আমি মন্ত্রিমহাশয়কে আন্তরিকভাবে অনুরোধ করছি তিনি যেন এই পশুপক্ষীর লড়াই শব্দটা এর থেকে তুলে দেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে, হাইকোর্টে কোন কেস হয়েছিল- টাকা পয়সা বাজেয়াপ্ত করতে পারে নি সেইজন্য এই সংশোধনী করতে হয়েছে। আমি খুশী হলাম, পুলিস এ দিকে সজাগ হয়েছেন। আজকে অনেক জায়গায় জুয়া খেলা হয়, পুলিস সেখানে নিষ্ক্রিয়-ভাবে দাঁড়িয়ে থাকে। আজকে হাটেবাজারে জুয়া খেলা হচ্ছে, পুলিস অফিসাররা কেস করলে কিছু করতে পারে না। আজকে দেখছি পুলিস বিভাগে এই রকম লোক আছে—এ যেন দৈত্যকুলে প্রহ্লাদ। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি এই পক্ষী শব্দটা তুলে দেবার জন্য। কারণ আমাদের জেলায় ট্রাইব্যাল অর্থাৎ তফসিলী জাতি, আদার ব্যাকওয়ার্ড ক্লাসেস যারা রয়েছে তাদের সংখ্যা প্রায় ১৩ লক্ষ। তারা তা হলে বহু অসুবিধার মধ্যে পড়বে। তাই আমি বারে বারে এই পক্ষী শব্দটি তুলে দিতে অনুরোধ করছি।

**শ্রীসরোজ রায়—**মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার বলার বিশেষ ইচ্ছা ছিল না। একটি কথা শুধু এখানে বলি মন্ত্রিমহাশয় যখন বিলটি আনলেন তখন তিনি বল্লেন,

It is a very simple amendment and for a single lacuna

একটু দেখুন ওঁরা বিলটি আনলেন, কিন্তু কত হালকাভাবে বিলটি আনলেন, একটু ভাবলেন না, চিন্তা করলেন না। হঠাৎ দেখলেন হাইকোর্টে কেস হ'ল, সেটা সেট-এসাইড হয়ে গেল। তখন অমনি বিল হ'ল, আইনসভায় নিয়ে আসা হ'ল। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আবেদন করতে চাই কিছু দিন আগে আমাদের চীফ মিনিস্টার একটা বক্তৃতা দিয়েছিলেন এবং সেই বক্তৃতায় তিনি বলেছিলেন, বর্তমান সময়ে আমাদের খরচ করতে হবে খুব হিসাব করে আন-প্রডাকটিভ খরচ যেন না হয়। আমি এখানে স্মরণ করিয়ে দিতে চাই যে, একটা বিল নিয়ে এলেন- এই বিলে কত খরচ হো'ল একটু হিসাব করে দেখুন এটা আনপ্রডাকটিভ খরচ হয়ে গেল না কি? কিছু ভাবলেন না। আজকে দেখুন বার্ড অ্যান্ড এনিম্যাল লিখলেন,--কিন্তু দেখুন ঐ বার্ডের কথা উঠেছে ঐ যে মুরগির লড়াই তাও বলছেন, এ সর্ট অব গ্যাম্বলিং যে বি কিন্তু দ্যাট ইজ এ ট্রাডিশান। এটা মোটেই গ্যাম্বলিং নয়। সাঁওতালরা মুরগির লড়াই করে—দুটো মুরগি লড়াই করে যে জেতে সে ঐ হারা মুরগিটি নিয়ে যায়। এটা হচ্ছে তাদের ট্রাডিসন। এই রকম আমাদের দেশে বুল ফাইট আছে। দুটো ষাঁড়ে লড়াই হয় যার ষাঁড় জেতে সে একটি গামছা পায়। তাই বলছি জিনিস--একটু ভেবেচিন্তে দেখলেন না—অমনি একটা এমেন্ডমেন্ট নিয়ে এলেন। সেই জন্য দেখুন ইতিমধ্যে বহু প্রশ্ন সামনে এসে দাঁড়াচ্ছে। এই যে বুল ফাইট, কক ফাইট, এটা সম্বন্ধে আমি বিশেষভাবে বলতে চাই এটাকে যদি বিশেষ এমেন্ডমেন্ট হিসাবে গ্রহণ করে, যদি বলেন এক্সসেপ্ট বুল ফাইট অ্যান্ড কক ফাইট তা হলে খুব ভাল হয়। আর তা না হলে যদি খেয়ালখুশী মত এটাকে পাশ করিয়ে নিয়ে যান তা হলে দুদিন পরে এটাকে পরিবর্তন করতেই হবে।

শুধু তাই নয়, আমি বলব যে, এই বিলকে আজকে স্থগিত রাখা হোক, এটা আজকে পাস না করিয়ে আরো একটু ভেবে-চিন্তে আনা হোক। কেননা, এই বিষয়ে অনেক প্রশ্ন উঠেছে। ওখান থেকে ইলাদি প্রশ্ন তুলেছেন, এটা শুনে অনেকেই হাসলেন। উনি বললেন বিলটি সমর্থন করতে

পারছেন না। উনি বলেছেন জুয়া যে চলেছে সেটাকে সম্পূর্ণভাবে ব্যান্ড করে দেওয়া হোক। মানুষ আজকে একটা নতুন সমাজ চাইছে, নতুন চিন্তাধারা চাইছে মানুষ। এখন সরকারের কাছে টাকা কোনটা থেকে আসবে, কোনটা থেকে আসবে না, এ হিসাব না করে নতুন করে একটা মরাল দিক তুলে ধরার দরকার আছে। চারিদিকেই একটা করাপসান চলছে। এই একটু আগেই আমরা একটা বিল পাশ করলাম শ্রীঅরবিন্দ সম্পর্কে। তাঁর স্মৃতি-চারণ যখন করছিলাম তখন মরাল সম্পর্কে বক্তৃতার মধ্যে একেবারে খই ফুটে গিয়েছিল আবার এইখানেই একটা জুয়াড়ী বিল আনতে গিয়ে হিসাব করে দেখছি যে, কোনটা রাখবো, কোনটা রাখলে প্রফিট বেশী হবে ইত্যাদি ইত্যাদি। সেই জন্য এই জিনিসটার একটা গুরুত্ব আছে। এর দু'টি দিক আছে। অ্যামেন্ডমেন্ট একবার আনা হ'ল, যখন অসুবিধা দেখা দিল তখন আবার একটা অ্যামেন্ডমেন্ট আনতে হ'ল। কাজেই এইভাবে একটা খেয়ালখুশীমত অ্যামেন্ডমেন্ট আনতে হচ্ছে। এইভাবে হিসাব করে দেখা গেল যে, কয়েক হাজার টাকা খরচ হয়ে গেছে। কাজেই একটু ভেবে-চিন্তে আনা দরকার। কেননা, এমন অ্যামেন্ডমেন্ট আনলাম যার ফলে অসুবিধা হওয়াতে ২/৩ মাস যেতে না যেতেই আবার বিলটিকে আনতে হ'ল। সেই জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, এটাকে এখন পাস না করিয়ে আরো ২/৩ দিন এটাকে ভাল ক'রে পড়ে দেখে একটু ভেবে-চিন্তে আনুন তাহলে আমার মনে হয় সেটাই সব চেয়ে ভাল হবে এবং আমিও সেটাই আশা করছি।

[6-50—7 p.m.]

**Mr. Deputy Speaker:** This item of business was allotted one hour's time. It commenced at 5-56 p.m. which is due to be terminated at 6-56 but still there are a few speakers and the Hon'ble Minister will give his reply. I therefore request you to extend the time by half-an-hour more according to rule 290. I take it that the House is agreeable to this proposal.

**শ্রীহরিসাধন দোলুই:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিভাগীয় মন্ত্রী জুয়া খেলা এবং পুরস্কার প্রতিযোগিতা সংশোধনী বিধেয়ক, ১৯৭২ যে বিলটি এনেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এই কারণে যে, এর দ্বারা সমাজে যে অপরাধপ্রবণতা বেড়ে চলেছে সেটা কিছু পরিমাণে প্রশমিত হবে। কিন্তু তার সঙ্গে সঙ্গে আমি কতকগুলি ত্রুটির কথা এখানে উল্লেখ করছি। এই সংশোধনী আইনে পুলিসের উপর সব চেয়ে বেশী ক্ষমতা দেওয়া হয়েছে। পুলিস এই জুয়া খেলা ধরবে। আমি আমার নিজের কতকগুলি পার্সোন্যাল এক্সপিরিয়েন্সের কথা বলছি। গ্রাম্য মেলায় প্রায়ই ঝান্ডী, তাস, পাশা ইত্যাদি খেলা হয়। এই গ্রাম্য মেলার পারমিশন দেন জে এল আর ও। কিন্তু জুয়া খেলার পারমিশন দেন না। এই গ্রাম্য মেলার যারা কর্তা অর্থাৎ দেশের লোকই জুয়া খেলার অংশীদারদের ডেকে আনেন। সেখানে প্রাইভেট কমপিটিশন হচ্ছে। সেখানে বলা হচ্ছে জুয়া কমিটিকে যারা বেশী টাকা দিতে পারবে তাদেরই বসতে দেওয়া হবে। এইভাবে কমপিটিশন করার জন্য ২/৪টি দলকে ডেকে আনা হয়। পুলিস সেখানে ধরতে আসে এবং জুয়া খেলার লোকদের ধরে। তাতে কি হয় তারা পুলিসকে টাকা দিয়ে তাদের ছাড়িয়ে আনে। তারপর আর একদিন পুলিস সেখানে আসে এবং অনুরূপভাবে তাদের আবার টাকা দিয়ে দেয়। সেখানে প্রতিযোগিতা হয় পুলিসকে কে কত টাকা দিতে পারবে। সেই জন্য আমার মন্ত্রিমহাশয়ের কাছে বক্তব্য হচ্ছে এই যে, আপনি পুলিসের উপরই আবার বেশী ক্ষমতা দিচ্ছেন যারা নাকি জুয়াড়ীদের ধরে আনবে। কিন্ত কিভাবে তারা ধরে আনবে সেটা একটুখানি ভেবে দেখুন। আমি দেখেছি পুলিস নিজেই জুয়া খেলছে। পুলিসকে এক্ষেত্রে কে শাস্তি দেবে? যারা জুয়া খেলছে তাদেরকে পুলিস শাস্তি দেবে, কিন্ত পুলিস যদি খেলে, তা হ'লে তাকে কে শাস্তি দেবে? এই সব পুলিসের শাস্তি দেওয়া উচিত। তাই আমি রবীন্দ্রনাথের ভাষাতেই বলব, "অন্যায় যে করে আর অন্যায় যে সহে, তব ঘৃণা তারে যেন তৃণসম দহে"। কাজেই পুলিস যদি অন্যায় করে তা হলে তাদেরও যেন সমানভাবে শাস্তি দেওয়া হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশংকর ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলে মুরগির লড়াই বন্ধ করা হচ্ছে না। বিলটা ভাল ক'রে পড়ে দেখলেই এ বিষয়টা পরিষ্কার হয়ে যাবে। আমি যখন বিলটা উত্থাপন করেছিলাম তখন বলেছিলাম তবে কিছু কিছু মাননীয় সদস্যদের মনে যে সংশয় আছে সেটা বিলটা ভাল ক'রে পড়ে দেখলেই দূর হবে। এই বিলে মুরগির লড়াই বন্ধ হচ্ছে না, কক ফাইট বন্ধ হচ্ছে না, বুল ফাইট বন্ধ হচ্ছে না, এ বিলে নতুন কোন অপরাধ সৃষ্টি করা হচ্ছে না। আমি আগেই বলেছি পুরানো অপরাধ যা রয়েছে—অফেন্স যা রয়েছে তার পরিধি কিছুই বাড়ানো হচ্ছে না। কেবল পুরানো আইনে অফেন্স ডিটারমিন্ড হলে সেই অফেন্সের জন্য কি শাস্তি হবে বা পানিশমেন্ট হবে, কি কি জিনিস সরকার ফরফিট করতে পারবেন—বাজেয়াপ্ত করতে পারবেন সে সম্বন্ধেই এই অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে। যদিও বিলটা বেশীর ভাগ সদস্য সমর্থন করেছেন তবুও কিছু কিছু সদস্যের মনে সংশয় থাকার জন্য বলছি যে পুরানো সেকসান ১০টা যেটার অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেটা যদি ভাল করে পড়ে দেখেন, তা হ'লে সে সংশয় দূরীভূত হবে। পুরানো আইনে মুরগির লড়াই, কক ফাইট, বুল ফাইট এসবে কোন বাধা নেই এবং খেলাধুলার বিরুদ্ধেও কোন আইন নেই, ছিল না আজকেও করা হচ্ছে না। এটার অন্য রকম ব্যাখ্যা করে খেলাধুলার উপর যাতে কোন আইন সৃষ্টি না করেন তার জন্য আমি আবেদন জানাবো। আমাদের আদিবাসীদের যে কালচার—ট্রাইবালদের যে কালচার সেটা আমরা সমস্ত প্রকারে সংরক্ষণ করবো, তার উপর সরকার কোনদিন হাত দেয় নি, দেবার প্রস্তাবও নেই, আর থাকতেও পারে না। কাজেই ট্রাইবাল কালচার, ট্রাইবাল গেমসের উপর কোন রকম আঘাত নেই। মাননীয় বেস্টারউইচ সাহেব যদি ধৈর্য সহকারে সেকসান ১০টা পড়ে দেখতেন, তা হলে তিনি যে বক্তব্য রেখেছেন সেটা তিনি রাখতেন না। আমাদের সরকার সমস্ত রকমভাবে চেষ্টা করছে যাতে কোন রকম ভাবেই সাম্প্রদায়িকতার সৃষ্টি না হয়। এইভাবে একটা ছোট্ট বিষয়ে সাম্প্রদায়িকতার কথা তুললে সেটাতে শুধু বিভ্রান্তরই সৃষ্টি করা হবে। আমাদের এই সরকার কোন ক্ষেত্রেই আদিবাসীদের অধিকার, ট্রাইবালদের অধিকার, তফসিলী জাতির অধিকার, তাদের সংস্কৃতি, জাতীয় ক্রীড়া তার উপর কোনদিন আঘাত দেন নি, দিচ্ছেন না এবং দিতেও পারেন না। এই প্রসঙ্গে আমি বলি, আমাদের এই পশ্চিমবাংলায় সমস্ত রকমের মানুষ একসাথে মিলে মিশে বাস করছে। আমরা দেখেছি অন্ধ্রে, আসামে গোলমাল হচ্ছে, কিন্তু আমাদের এই পশ্চিমবাংলায় তফসিলী, ট্রাইবাল, হিন্দু, মুসলমান, খৃস্টান আমরা সবাই একসাথে বাস করছি এবং এর ভেতরে যাতে কোন রকমে সাম্প্রদায়িকতার সৃষ্টি না হয় তার জন্য আমরা বদ্ধপরিকর, কোন রকম কমিউনাল একসাইটমেন্ট যাতে না হয় সেটার দিকেও আমরা নজর রেখেছি। বেস্টারউইচ সাহেব যে কথা বলেছেন সেটা আমাদের আদর্শের, জাতীয় ঐক্যের পরিপন্থী। ট্রাইবালদের ব্যাপারে আমরা হাত দিতে চাই না। তাদের ক্রীড়া, কালচার সেটা সংরক্ষিত হোক, বেড়ে যাক এটাই আমরা চাই। সেকসান ১০ যেটা অ্যামেন্ড করা হচ্ছে তার ভেতরে এটা পরিষ্কারভাবে দেখা যাবে যে আমরা নতুন কোন অপরাধ সৃষ্টি করছি না, মুরগির লড়াই নতন করে বন্ধ করছি না। আইন ছিল গ্যাম্বলিং-এর বিরুদ্ধে—জুয়ার বিরুদ্ধে, সেই আইন যেটা ছিল তা

[7-00—7-10 p.m.]

পুরানো আইন। কোনটাকে গ্যাম্বলিং বলব তার নতুন আইন করছি না। জুয়া সম্বন্ধে আগে যে সংজ্ঞা ছিলো, তা এখনও রয়েছে। এই সংশোধন কেবল সেই ঘোষিত অপরাধের জন্য কি শাস্তি হবে তার বন্দোবস্ত করা হচ্ছে। সুতরাং পুরানো ১০ ধারা পড়লে পরিষ্কার বোঝা যাবে যে আগে কি ছিলো। আগে কক ফাইট, বুল ফাইট, হেন ফাইট এই সমস্ত নিষিদ্ধ ছিল না, যেটা বাধা ছিলো তা হলো যদি এই নিয়ে জুয়া থাকে তা হলে তার বিরুদ্ধে কি হবে, সে জন্য পুরানো ১০(২) ধারাটি যদি আমরা পড়ি, তা হলে জিনিসটা পরিষ্কার হয়ে যাবে। পুরানো ১০(২) ধারাতে ছিল,

A Police Officer may arrest any person found gaming in any public market, fair or streets or thoroughfare etc. or any person sitting for the purpose of gaming

পাখী বা জীবজন্তু যদি প্রকাশ্য স্থানে লড়াই করে এবং তার সঙ্গে জুয়ার কোনো সম্পর্ক না

থাকে, তা হলে সেটা বে-আইনী নয়, তা চলতে পারে এবং সেটা আগেও চলেছে এবং ভবিষ্যতেও চলবে তাদের বিরুদ্ধে কোন বাধা দেওয়া হচ্ছে না। পুরানো আইনে এই সম্বন্ধে যা ছিল তার উপর আমরা কোন পরিবর্তনের জন্য সংশোধন আনছি না। আগে যেটা অপরাধ ছিল, তার উপর নতুন কোন অপরাধ সৃষ্টির সংজ্ঞা তৈরি করছি না। পুরানো আইনে যে কাজকে জুয়া হিশেবে অপরাধ বলে স্বীকৃত ছিল সেই অপরাধের কি শাস্তি হবে তার ব্যবস্থা করতে—যদি অপরাধ হয়, আইনে যেটা অপরাধ তার জন্য শাস্তি হবে। তারা জুয়া খেলবে আর তার জন্য শাস্তি হবে না, এটা নিশ্চয়ই মিঃ বেস্টারউইচ মহাশয় চান না। যদি না চান, তা হলে অন্যান্য মাননীয় সদস্যদের মত তিনিও এটা সর্বান্তঃকরণে সমর্থন করবেন এই আবেদন জানাবো। পরিশেষে একথা বলতে চাই, আমাদের আদিবাসীদের, আমাদের তফসিলী জাতিদের সংস্কৃতি, তাদের ক্রীড়া সর্বতোভাবে আমরা রক্ষা করবো, যাতে কোন আঘাত না আসতে পারে, যাতে কোন বিভ্রান্তিমূলক প্রচার না আসতে পারে সে জন্য আমি সর্বদাই চেষ্টা করবো এবং এই বিল তাদের বিরুদ্ধে নয়, এই বিলে তাদের কোন রকম স্বার্থ ক্ষুণ্ণ হবে না। এটা একটা ছোট্ট বিল, যেখানে অপরাধ স্বীকৃত, পুরানো আইনে যেটা অপরাধ তার শাস্তি কি হবে সেজন্য এই বিল আনা হয়েছে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker:** The question before the House is that the Bill be taken into consideration.

**Shri A. H. Besterwitch:** Mr. Deputy Speaker, Sir, I want some clarification.

**Mr. Deputy Speaker:** I have already stood up and am about to finish, at this stage you want to say something. What is your point?

**Shri A. H. Besterwitch:** Sir, I am shouting for some time but you are not looking at me, you are looking at the paper. I have got something to tell you. If you do not want that I should speak then I will go out I want some clarification.

**Mr. Deputy Speaker:** What is your point that has not been clarified? The Hon'ble Minister has spoken in details Inspite of that your point has not been clarified?

**Shri A. H. Besterwitch:** No.

**Mr. Deputy Speaker:** Mr. Besterwitch, if there is any specific point to be clarified you can ask that.

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, this will create a new precedent in this House.

**Shri Saroj Roy:** Sir, there are rules that he can speak in the Second Reading but not now.

**Shri Abdul Bari Biswas:** Sir, there is no scope for Mr Besterwitch to speak after the Minister has finished his speech.

**Mr. Deputy Speaker:** Mr Besterwitch, if you have anything to be clarified you can speak on that at the time of Second Reading.

**Shri A. H. Besterwitch:** But, yesterday I could not speak.

**Mr. Deputy Speaker:** I will give you chance for seeking clarification at the time of Second Reading.

Clause 1

**Mr. Deputy Speaker:** There is an amendment in Clause 1 by Shri Gyan Singh Sohanpal. The amendment is in order.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Deputy Speaker, Sir, I beg to move that in clause 1, for the figures "1972", the figures "1973" be substituted.

**Shri Sankar Ghose:** Sir, I accept the amendment.

The motion was then put and agreed to.

The question that Clause 1 as amended do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

**Mr. Deputy Speaker:** There is an amendment in Clause 2 by Shri A. H. Besterwitch. The amendment is out of order.

**Shri A. H. Besterwitch:** Sir, I am surprised to learn that my amendment is out of order. Yesterday also all our amendments were out of order. I want to know the reasons why and under what rule my amendments are being declared out of order.

**Mr. Deputy Speaker:** I will explain to you.

[7-10—7-20 p.m.]

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, as a matter of procedure of the House it is never asked "why my amendment is out of order"? If it is answered by the Speaker it will create a new convention.

**Shri A. H. Besterwitch:** Sir, I cannot understand the reason for which my amendment has been declared out of order.

**Mr. Deputy Speaker:** Mr. Besterwitch, your amendment in clause 2, namely, that in the proposed section 10 of the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Act, 1957, in line 9 after the words "birds and animals" the words "horse race or lottery" be inserted, does not fit in in the original bill; that is why your amendment is not in order.

**Shri A. H. Besterwitch:** Sir, I wanted that after the word "birds and animals" the words "horse race" are to be inserted, but you are now saying that is cannot be done What is that? Yesterday, the same thing happened my amendments were considered out of order.

**Mr. Deputy Speaker:** If in the second reading you want to speak on your amendment, though it is out of order, I can allow you to speak on your amendment.

**Shri A. H. Besterwitch:** That is all right, but, Sir, I have given the amendment according to rule and if it is declared out of order, what is the use of speaking?

**Mr. Deputy Speaker:** You cannot challenge the Speaker's ruling.

**Shri A. H. Besterwitch:** Sir, I never challenged the Chair but I find that for the last two days my amendments, although according to me they are correct, are being made out of order. Any one can see that.

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, we can assure Mr. Besterwitch, if his amendments are drafted by us, probably they will not be out of order.

**Mr. Deputy Speaker:** Do you want any explanation Mr. Besterwitch? I do not think so.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ অর্ডার, মাননীয় সদস্য বেস্টারউইচ সাহেব একজন প্রবীণ সদস্য, আমি আশা করব তাঁর কাছ থেকে যে তিনি এমন কিছু করবেন না যেটা আইনসংগত হবে না। আমরা দুঃখিত, তাঁর অ্যামেন্ডমেন্ট আউট অফ অর্ডার হয়ে যাওয়ায়, তিনি ওয়াক আউট করলেন, খবরের কাগজে ফ্ল্যাস করবার জন্য, এটা খুবই দুঃখের ব্যাপার।

## Enacting formula

**Mr. Deputy Speaker:** There is an amendment to the Enacting Formula by Shri Gyan Singh Sohanpal which may please be moved.

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in the enacting formula, for the word "twenty-third", the word "Twenty-fourth" be substituted.

**Shri Sankar Ghose:** Sir, I accept the amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in the enacting formula, for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted, was then put and agreed to.

The question that the Enacting Formula, as amended, do stand part of the Bill was then put and agreed to.

## Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sankar Ghose:** Sir, I beg to move that the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972, as settled in the Assembly, be passed.

**শ্রীসরোজকুমার রায়ঃ** স্যার, একটু আগে ফিনান্স মিনিস্টার বললেন যে, বিলটা আমরা বুঝতে পারি নি। আমি অরিজিনাল বিলটা ভালভাবে পড়েছি। এখানে যেটুকুন অ্যামেন্ডমেন্ট হয়েছে তাতে যেখানে জুয়া ধরলাম সেখানে তাব টাকা নিয়ে গেলাম। সেই টাকা ধরা সম্পর্কে হাইকোর্ট থেকে রায় দিল জুয়ার ভেতরে টাকা ছিল না, অতএব সেটা সেট এসাইড হয়ে গেল। কিন্তু তিনি যদি ভালভাবে দেখেন, তা হলে দেখবেন সেক্সান ১০ যেটা তিনি অ্যামেন্ড করলেন তার দ্বিতীয় পাতায় এক জায়গায় পরিষ্কারভাবে লেখা আছে,

or any person setting for the purpose of gaming, any birds or animals to fight in any public market, fair and such and such

আজকাল মুরগির লড়াই কিভাবে হয় জানেন। মুরগি লড়াই করে যেটা মারা যায় সেটা তারা নিয়ে যায়। আজকাল হচ্ছে মুরগি দেয় না। টাকা দেয়। ষাঁড়ের লড়াইয়ে আজকাল গামছা দেয় না, ২ টাকা দেয়। যেখানে টাকার সম্পর্ক সেখানে যদি মুরগি বেখে দিয়ে আইনের প্রশ্ন তোলে, তা হলে হাইকোর্ট-এ একটা আইনের কচকচির মধ্যে দিয়ে এটা সেট এসাইড করল এবং সঙ্গে সঙ্গে একটা আইন করতে হল। ফাইনান্স মিনিস্টার একজন বড় আইনজ্ঞ যে তিনি যেকথা বললেন তাতে তাঁর যুক্তি ঠিক হয় নি। যেমন আমি বলছিলাম আপনি বরং চিন্তা করুন কিভাবে এটা অ্যামেন্ড করবেন।

**শ্রীশঙ্কর ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জিনিসটা সম্বন্ধে আমি আগেই বলেছিলাম তখন হয়ত মাননীয় সদস্য খুব একটা মনোযোগ দিচ্ছিলেন না। আর যে অংশ তিনি পড়লেন সেই অংশটা আমরা বিলে নূতনভাবে আনছি না, সেটার সংশোধন হচ্ছে না। পুরানো আইনের অংশটা তিনি পড়লেন

any person, setting, for the purpose of gaming any birds or animals etc.

সেটার আমরা পরিবর্তন করছি না। মুরগির লড়াই বে-আইনী নয়। কক ফাইটিং চলতে পারে সেটা বে-আইনী নয়। গ্যাম্বলিং বা জুয়াখেলা বে-আইনী। এবং সেটা সম্পূর্ণ অন্য জিনিস।

The motion of Shri Sankar Ghose that the West Bengal Gambling and Prize Competitions (Amendment) Bill, 1972, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-20 p.m. till 1 p.m. on Thursday, the 22nd February, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 22nd February, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 4 Ministers of State, 3 Deputy Ministers and 156 Members.

### Oath or Affirmation of Allegiance

[1—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

### (Starred questions to which oral answers were given)

### সুন্দরবনে কুমীর ও গোসাপ

***১২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সুন্দরবনে কুমীরের সংখ্যা যথেষ্ট হ্রাস পেয়েছে;

(খ) সত্য হলে, (১) ইহার কারণ কি ও (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করেছেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, সুন্দরবনে প্রতি বছর অসংখ্য গোসাপ মারা পড়ে; এবং

(ঘ) অবগত থাকলে, (১) গোসাপ মারা পড়ার কারণ সম্বন্ধে অনুসন্ধান করেছেন কিনা ও করে থাকলে, তাহা কি, এবং (২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রীসীতারাম মাহাতোঃ** (ক) অতীতে এবং বর্তমানে কুমীরের সংখ্যা গণনা করা হয় নাই। গণনা ব্যতিরেকে এই সম্বন্ধে সঠিক কিছু বলা সম্ভব নয়। তবে সুন্দরবনে যাতায়াতকারীদের মাধ্যমে প্রাপ্ত সংবাদের ভিত্তিতে কুমীরের সংখ্যা হ্রাসের আভাস পাওয়া যায়।

(খ) (১) বৈজ্ঞানিক পরীক্ষা-নিরীক্ষা ব্যতিরেকে এ সম্বন্ধে কিছু বলা সম্ভব নয়।

(২) বন্যপ্রাণী (সংরক্ষণ) আইন, ১৯৭২ অনুযায়ী কুমীরকে সংরক্ষিত প্রাণীরূপে গণ্য করা হইয়াছে। উক্ত আইন এই রাজ্যে শীঘ্রই চালু হইবে।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** ১৯৭২ সালে যে বন্যপ্রাণী সংরক্ষণ আইন পার্লামেন্টে পাশ হয়েছে সেই অনুযায়ী কুমীর সংরক্ষিত হয়েছে। আপনি কুমীর শিকার একেবারে নিষিদ্ধ করে দেবেন কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** আইনত সম্পূর্ণ নিষিদ্ধ করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমি যে গোসাপের কথা বলেছি এই ধরনের গোসাপের চামড়াগুলি কলকাতার বাজারে ২-৩ টাকা দামে বিক্রি হয় তারই জন্য এই প্রাণীগুলি মারা পড়ে। কাজেই সেই গোসাপ শিকার সম্পূর্ণ নিষিদ্ধ করে দেবেন কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** সেটা দেখব।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** সুন্দরবনে যে সমস্ত রেপটাইল আছে যেমন ধরুন পাইথন এই ধরনের সরীসৃপ, টাইগার পার্ক করে যেমন বাঘ সংরক্ষণের ব্যবস্থা হচ্ছে তেমনি সেখানে ফ্লোরা ফণা সব কিছুর শিকার বন্ধ করে দেবেন কি?

**শ্রীসীতারাম মাহাতোঃ** ঠিক আছে, আমি চেষ্টা করব।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, ইহা কি সত্য যে, সুন্দরবনে কুমীরের সংখ্যা যথেষ্ট হ্রাস পেয়েছে, এই প্রশ্নের উত্তরে বলেছেন অতীতে এবং বর্তমানে কুমীরের সংখ্যা গণনা করা হয় নাই। এটা আদৌ সম্ভব হবে কিনা? যদি সম্ভব হয়, তা হলে কি কি ভাবে আপনি গুণবেন?

**শ্রীসীতারাম মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেকথা বললেন আমি সঠিক সেই সম্পর্কে বলতে পারছি না, তবে দেখব এটা সম্ভব হবে কিনা।

## খাদ্যনীতি

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১০।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমান বৎসরের জন্য কোন সরকারী খাদ্যনীতি ঠিক হইয়াছে কিনা,

(খ) হইয়া থাকিলে, তাহার বিবরণ, এবং

(গ) উক্ত খাদ্যনীতি বলবৎ করা হইয়াছে কিনা এবং হইলে, কোন্ তারিখ হইতে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) ১৯৭২-৭৩ খরিফ বৎসরের জন্য সরকারী খাদ্যনীতি ১৯৭২ সালের অক্টোবর মাসে নির্ধারিত হয়েছে এবং উহার প্রধান বৈশিষ্ট্যগুলি সমস্ত জেলাশাসক এবং অন্যান্য সংশ্লিষ্ট আধিকারিকগণের গোচরীভূত করা হয়েছে।

(গ) এই খাদ্যনীতির প্রধান বৈশিষ্ট্যগুলি এইরূপঃ

(১) রাজ্যের আভ্যন্তরীণ সংগ্রহের লক্ষ্য রাখা হয়েছে তিন লক্ষ টন চাল। চাল সংগ্রহ ও উহার পাইকারী বণ্টনের জন্য খাদ্য নিগম পূর্বের ন্যায় সরকারের এজেন্ট হিসাবে কাজ করবে। উপরন্তু স্থির করা হয়েছে যে, ঘাটতি এলাকায় মন্দার সময় বণ্টনের জন্য খাদ্য নিগম চাল উৎপাদনের মরশুমে চাল-কলগুলির লেভিমুক্ত চাল ন্যায্যমূল্যে ক্রয় করে রাখবে।

(২) সংগ্রহের পদ্ধতি—

(ক) চাল-কলগুলির উৎপাদনের শতকরা ৫০ ভাগ লেভি নেওয়া হবে।

(খ) গত খরিফ বৎসরের মতই যেসমস্ত উৎপাদক সেচ এলাকায় সাত একরের উপর জোতে এবং সেচহীন এলাকায় দশ একরের উপর জোতে ধান চাষ করেছে তাঁদেরই উপর লেভী ধার্য করা হয়েছে। এই লেভির আওতা থেকে পূর্বের মত আউশ ও বোরোর জোত বাদ দেওয়া হয়েছে। তবে সমস্ত উচ্চ ফলনশীল শ্রেণীর ধান চাস যেসব জমিতে করা হয়েছে তাহা লেভির আওতায় আসবে।

(গ) উৎপাদকগণ স্বেচ্ছায় যে ধান-চাল বিক্রয় করবে তাহা খাদ্য নিগম সমবায় সমিতি সহ রাজ্যের সর্বত্র তার যেসব সংগ্রহ এজেন্ট আছেন তাঁদের মাধ্যমে এবং নিজস্ব ক্রয়-কেন্দ্রগুলিতে কিনবে। নিজস্ব ক্রয়কেন্দ্রের সংখ্যা বাড়াতে এবং আরও বেশী করে সমবায় সমিতিকে সংগ্রহ এজেন্ট হিসাবে নিযুক্ত করতে খাদ্য নিগমকে বলা হয়েছে।

এই পদ্ধতিতে সংগ্রহের মাত্রা যথাসম্ভব বাড়াবার জন্য একই স্থানে চালকলগুলির এবং খাদ্য নিগম ও তার এজেন্টদের মধ্যে প্রতিযোগিতা দূর করার ব্যবস্থা নেওয়া হয়েছে। স্থির করা হয়েছে যে, খাদ্য নিগমের নিজস্ব ক্রয়কেন্দ্রগুলির অথবা তার সংগ্রহ এজেন্ট-দের ক্রয়কেন্দ্রগুলির নিকটবর্তী এলাকা থেকে চাল কলের মালিকেরা ধান সংগ্রহ করতে পারবেন না।

(ঘ) উৎপাদক বা অনুৎপাদক যাদের কাছেই উদ্বৃত্ত ধান বা চাল মজুত পাওয়া যাবে, যথা-সময়ে এবং যখন প্রয়োজন হবে, আইনের সাহায্যে তাও রিকুইজিসন করা হবে।

(৩) গত বৎসরের মতই চলতি খরিফ বৎসরের জন্য নির্দিষ্ট মানের ধান-চালের মূল্য এবং বোনাস একই রাখা হয়েছে।

(৪) কর্ডনিং ব্যবস্থার কোন পরিবর্তন করা হয় নাই।

(৫) খাদ্যশস্যের সরকারী বণ্টন ব্যবস্থা পূর্বের ন্যায়ই আছে। যেহেতু ভারত সরকার গমের মাসিক বরাদ্দ কমিয়ে দিয়েছেন, সেহেতু সমস্ত এলাকায় ৮ই জানুয়ারি ১৯৭৩ তারিখ থেকে প্রাপ্তবয়স্কদের সাপ্তাহিক বরাদ্দ কমিয়ে মাথা পিছু ১,০০০ গ্রাম এবং শিশুদের জন্য এর অর্ধেক পরিমাণে গম/গমজাত দ্রব্য রেশনে দেওয়া হচ্ছে।

(৬) গত বৎসরে খাদ্য সংক্রান্ত যেসকল আইনগুলি চালু ছিল সেগুলি এই বৎসরেও বলবৎ আছে।

(গ) উক্ত খাদ্যনীতি ১লা নভেম্বর, ১৯৭২ তারিখ থেকে বলবৎ করা হয়েছে।

**শ্রীঅশ্বিনীকুমার রায়ঃ** আপনি বললেন যে, ১৯৭২ সালের অক্টোবর মাসে খাদ্যনীতি গ্রহণ করা হয়েছে। এই ব্যাপারটা যখন আমাদের সামনে আনা হয় নি, তখন আমি জিজ্ঞাসা করছি, এই যে খাদ্যনীতি গ্রহণ করলেন, এটা কি আপনার বিভাগ থেকে আলোচনা ক'রে বা মন্ত্রিমণ্ডলী যেটা আছে তাঁরা আলোচনা ক'রে করেছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি, এটা খাদ্যমন্ত্রীর নিজস্ব এক্তিয়ারভুক্ত ব্যাপার নয়, এটা সমগ্র ক্যাবিনেট অনুমোদন করেছে।

**শ্রীঅশ্বিনীকুমার রায়ঃ** খাদ্য সংগ্রহের ক্ষেত্রে আপনি দু-একটি পন্থার কথা বললেন যে, চাল-কলগুলি থেকে শতকরা ৫০ ভাগ এবং উৎপাদনকারী যারা চাষী তাদের উপর থেকে লেভি করে ৭ একরের উপর, ১০ একরের উপর এরকম দু-একটি পন্থা নিয়েছেন। আমি জানাতে চাই এই ছাড়া বাজারে যেটা উদ্বৃত্ত চাল আছে সেটা আনার কি ব্যবস্থা আপনারা করেছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্য বোধ হয় শুনতে মিস করেছেন। খাদ্যনীতির মধ্যে বলা আছে, ডাইরেক্ট পার্চেজিং সেন্টার অর্থাৎ গভর্নমেন্ট-এর সরাসরি ক্রয়কেন্দ্র খোলা হয়েছে এবং প্রতিটি জেলায় অন্য বারের তুলনায় দ্বিগুণ সংখ্যা করা হয়েছে। যারা সরাসরি চাষী তারা সেখানে বিক্রয় করতে পারবে এবং সমবায়কে বিশেষভাবে দায়িত্ব দেওয়া হয়েছে। প্রত্যক্ষভাবে যাতে সমবায় আন্দোলনের সঙ্গে জড়িত হতে পারে তার জন্য সমবায় সমিতিগুলোকে নির্দেশ দেওয়া হয়েছে।

[1-10—1-20 p.m.]

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তা হলে অন্যান্য বছরের তুলনায় যে তিন লক্ষ টন যেটা আপনাদের টারগেট ছিল তাতে যেটা দেখছি এক লক্ষ ৫০ হাজার টনের বেশি আপনি প্রকিওর করতে পারেন নি। তা হলে এই যে সংগ্রহ করার ক্ষেত্রে আপনি বলেছেন যে, অনেক সেন্টার খুলে দেওয়া হয়েছে এবং ঐ সমবায়গুলিকে দায়িত্ব দেওয়া হয়েছে, তা হলে মারকেট সারপ্লাস-এর বড় অংশ থেকে সংগ্রহ খুব কমই হয়েছে, তা হলে সংগ্রহকে বাড়াতে গেলে নিশ্চয়ই অন্যান্য যে সমস্ত সমস্যা ছিল, যেমন উৎপাদনের মূল্য এবং সেই উৎপাদনের মূল্যের সঙ্গে সমবায়গুলির যে অসুবিধা আছে টাকার অভাবে তারা সংগ্রহ করতে পারেন না, সরকার অন্য কোন পন্থা সময়মত নিতে পেরেছেন কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্য যেটা বললেন, সেটা প্রশ্ন হল না, তবে এইটুকু তাকে বলতে পারি যে, সংগ্রহ মূল্য বাজারের দামের তুলনায় সরকার যেটা নির্ধারণ করতে না পারেন প্রকিওরমেন্ট প্রাইস তার মধ্যে অনেক ব্যবধান রয়ে গেছে। আমাদের সংগ্রহ মূল্য বোনাস পাঁচ টাকা প্রতি কুইন্টালে ধরে ৬৪ টাকা। খোলাবাজারে ধানের দাম অনেক বেশী, তার ফলে খোলাবাজারে যেখানে সংগ্রহ মূল্য অমাদের খোলাবাজারের দামের চেয়ে কম সেখানে চাষীর স্বভাবতই প্রবণতা

থাকে যেখানে দাম বেশী পায় সেখনেই তারা বিক্রি করে। এই ব্যাপারে রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করেছিলেন যাতে করে প্রকিওরমেন্ট প্রাইসের রিভিসন হয়। আর কিছু ঊর্দ্ধগতির দিকে বাড়ান হয়, আরো কিছু যাতে ইনসেনটিভ দেওয়া হয়, কিন্তু নানা কারণে প্ল্যানিং কমিশনের সঙ্গে পরামর্শ করেও কেন্দ্রীয় সরকার সেই প্রস্তাবে রাজী হতে পারেন নি, কিন্তু এই ব্যাপারে রাজ্যসরকারের হাত-পা বাঁধা।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তা হলে যখন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে উৎপাদকদের মূল্য-বৃদ্ধি ইনসেনটিভ সৃষ্টি করে চাল সংগ্রহ করতে পারলেন না অথচ আপনার তথ্য হচ্ছে অনেক পরিমাণ কম—এই উৎপাদনের টার্গেটে পৌঁছাবার জন্য রাজ্যসরকার সরাসরি সামগ্রিক সংগ্রহের কেন ব্যবস্থা করলেন না?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্য যেটা বললেন সরাসরি সামগ্রিক সংগ্রহ, তার অর্থ দাঁড়াবে টোটাল প্রকিওরমেন্ট। টোটাল প্রকিওরমেন্ট বলতে কি বুঝায় আর ডাইরেক্ট পার্চেজ বলতে কি বুঝায় তা যদি মাননীয় সদস্য বুঝিয়ে বলেন, তা হলে সুবিধা হয়। ডাইরেক্ট পার্চেজ সেন্টার তো আমরা ওপেন করেছি, কিন্তু টোটাল প্রকিওরমেন্ট-এর অর্থ যদি এই হয়, খোলাবাজারের চাষী বা উৎপাদক যে পরিমাণ ধান-চাল নিয়ে আসবেন সবটাই কিনে নিতে হবে, এই ব্যাপারে রাজ্যসরকার মনে করেন এইরকম ঝুঁকি নেওয়া উচিৎ নয়। এবং মাননীয় সদস্যদের বলতে চাই, কিছু কিছু বন্ধু আছেন এবং কিছু কিছু বাইরের সংস্থা আছে যারা রাজ্যসরকারকে এইরকম একটা ফাঁদে পা দেয়ার জন্য বলতে চান। আমি খাদ্যমন্ত্রী হিসাবে সমস্ত দায়িত্ব নিয়ে বলছি যে,

Total procurement of the entire marketable surplus if effected would result in disastrous consequences in a heavily deficit State like West Bengal.

১৯৬৫-৬৬ সালের অভিজ্ঞতা আমি মাননীয় সদস্যকে স্মরণ করিয়ে দিচ্ছি, তখন সর্বাধিক প্রকিওরমেন্ট হয়েছিল। রেশনিং কমিটমেন্ট অনেক বেড়ে গিয়েছিল। রাজ্যসরকার সেই কমিটমেন্ট রাখতে পারেন নি। আমি সেজন্য বলছি পাবলিক ডিস্ট্রিবিউসন সিস্টেমের বরাদ্দ আপনি যদি না বাড়াতে পারেন, তা হলে আমাদের পক্ষে সংগ্রহ লক্ষ্যের দিকে এগিয়ে যাওয়া মুশকিল আছে।

**শ্রীকানাইলাল ভৌমিকঃ** সরকারী ক্রয়কেন্দ্রের দামের চেয়ে বাজারের দাম অনেক বেশী। এই বাজার থেকে বেশী দাম দিয়ে কারা কিনছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** বেশী দাম দিয়ে যারা কিনতে পারছে তারাই কিনছে। সরকার বেশী দাম দিয়ে কিনতে পারছেন না, সেজন্য খানিকটা মার খাচ্ছেন।

**শ্রীকানাই ভৌমিকঃ** এই যে বাজারে বেশী দাম চলছে, অর্থাৎ সরকারী দামের চেয়ে অনেক বেশী দামে বিক্রি হচ্ছে তাকে কন্ট্রোল করবার জন্য সরকার কি নীতি গ্রহণ করছেন এবং সরকার যাতে দাম নামিয়ে আনা যায় তার জন্য কি নীতি গ্রহণ করছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** তার জন্য সরকার জেলাশাসকদের এবং মাননীয় বিধানসভার সদস্যদের একাধিকবার টেলিগ্রাম পাঠিয়েছেন এবং আমি মাননীয় সদস্যকে জিজ্ঞাসা করতে চাই, তিনিও জেলার সদস্য, তিনি বলতে পারবেন খাদ্যমন্ত্রী হিসাবে আমি মেদিনীপুর জেলায় কতকগুলি টেলিগ্রাম পাঠিয়েছি এবং মাননীয় সদস্য নিশ্চয়ই বলতে পারবেন, মেদিনীপুর জেলার কতজন এম এল এ প্রতিটি মিটিং-এ গেছেন—এর জবাব তাঁরাই দিতে পারবেন। তাঁদের সহযোগিতা এবং রাজনৈতিক দলগুলির সহযোগিতা ছাড়া এবং কোয়ালিসন গভর্নমেন্টের সক্রিয় সহযোগিতা ছাড়া সরকারী অফিসারদের মাধ্যমে এই কাজ করা যায় না। আমরা তখনই বলব সরকারী বে-সরকারী উদ্যোগ যদি সমানভাবে না এগিয়ে আসে, তা হলে এই কাজে সফল হওয়া শক্ত।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় সদস্যদের কাছে শুধু রেডিওগ্রাম পাঠিয়ে জানালেই হবে, অর্থাৎ হোলসেল ইন ফুডগ্রেইনস সরকারের হাতে না নিয়ে, এইরকম রেডিওগ্রাম পাঠাচ্ছেন, তাতেই কি হবে?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** এটা মন্তব্যের প্রশ্ন, ইনফর্মেশন নয়, মন্তব্য যদি চান বাজেট ডিসকাশনের সময় উত্তর দেব।

**শ্রীকানাই ভৌমিক:** হোলসেল ইন ফুডগ্রেইনস-এর নীতি সরকার এখনও গ্রহণ করছেন না কেন জানাবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় সদস্য একজন দায়িত্বশীল সদস্য, তিনি নিশ্চয়ই জানেন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার একটা তদন্ত কমিটি করেছেন, সেই কমিটির আলোচনা চলছে, গমের পাইকারী ব্যবসা রাষ্ট্রীকরণের ব্যাপার তাদের বিবেচনাধীন আছে, মুখ্যমন্ত্রী ও খাদ্যমন্ত্রী সম্মেলনে আগামী ২৪এ এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হবে। মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় এ ব্যাপারে আলোচনা করার জন্য গিয়েছেন, এ ব্যাপারে রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের উপর সম্পূর্ণ নির্ভরশীল। তাঁরা যে সিদ্ধান্ত নেবেন, সেই সিদ্ধান্ত আমরা কার্যকর করবো সৈনিকের মত আপনাদের সহযোগিতা নিয়ে।

**শ্রীকানাই ভৌমিক:** আপনারা কি স্টেট ফুড কর্পোরেশন গঠন করবার কথা ভাবছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমরা তো অনেক দিন থেকেই ভাবছি, এ বিষয়ে অনেক আন্দোলন হয়েছে, অনেক প্রস্তাব হয়েছে। কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী শ্রীফকরুদ্দিন আলি রাজ্যসভায় এবং লোকসভায় একাধিকবার ঘোষণা করেছেন যে, এ বিষয় সরকারের বিবেচনাধীন আছে, কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে জানাবেন, হ্যাঁ, কি না।

**শ্রীদ্বিজপদ সাহা:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, চালকলগুলির কাছ থেকে লেভির চাল কি দরে কেনেন এবং রেশন দোকান মারফত তা কি দরে বিক্রি করেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** লেভি-ফ্রী চাল-ধানকলগুলি থেকে ফিফটি পার্সেন্ট আমরা নেব, সেটার দাম নির্ধারণ করে দেওয়া আছে। ঘাটতি জেলার ক্ষেত্রে স্পনসর্ড ডীলারদের পারমিট ইসু করেন জেলা কর্তৃপক্ষ, ডিস্ট্রিক্ট ফুড কন্ট্রোলার। সেই পারমিট দেখিয়ে তারা সেই ধানকলগুলি থেকে সারপ্লাস লেভি-ফ্রী চাল নিয়ে এসে রেশন দোকান মারফত রেশন কার্ড মারফত বিক্রি করে।

### স্বাস্থ্য বিভাগে স্পেশাল অফিসার

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৭।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্ত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাস্থ্য বিভাগে স্পেশাল অফিসার-এর কোন পদ আছে কিনা; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, (১) কোন্ বৎসর হইতে এই পদ সৃষ্টি করা হইয়াছে, (২) কি কারণে এই পদ সৃষ্টি করা হইয়াছে, (৩) ৩১এ জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কতজন স্পেশাল অফিসার নিয়োগ করা হইয়াছে, ও (৪) কি পদ্ধতিতে স্পেশাল অফিসার পদে নিয়োগ করা হয়?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) হ্যাঁ।

(খ) (১) স্বাস্থ্য বিভাগের অধীনে চারটি স্পেশাল অফিসারের পদ আছে, যথা:—

(অ) স্পেশাল অফিসার, ইউনিসেফ স্কীমড মিল্ক ফিডিং প্রোগ্রাম—১৯৬৪ সাল হইতে;

(আ) স্পেশাল অফিসার, স্বাস্থ্যকৃত্যক (ডাইরেক্টরেট অফ হেলথ সার্ভিসেস)—মার্চ ১৯৭১ হইতে;

(ই) স্পেশাল অফিসার, পরিবহণ সংস্থা, (ট্রান্সপোর্ট অর্গানাইজেশন)—নভেম্বর, ১৯৭২ হইতে; এবং

(ঈ) স্পেশাল অফিসার, আয়ুর্বেদ—অক্টোবর, ১৯৬৮ হইতে।

(২) অ-এ উল্লিখিত পদটি সৃষ্টি করা হইয়াছে ইউনিসেফের নিকট হইতে দুগ্ধ গ্রহণ এব বিভিন্ন সংস্থার মাধ্যমে উক্ত দুগ্ধ বিতরণের জন্য।

আ-এ উল্লিখিত পদটি সৃষ্টি করা হইয়াছে স্বাস্থ্যবিভাগের অধীনে বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্র হাসপাতাল প্রভৃতির স্থাপনের জন্য স্থান নির্বাচন ও উহাদের নির্মাণকার্য তদারক ও ত্বরান্বিতকরণ উক্ত সংস্থাসমূহের প্রয়োজনীয় যন্ত্রপাতির তালিকা নির্ণয় ইত্যাদি কার্যের নিমিত্ত।

ই-এ বর্ণিত পদটির সৃষ্টি করা হইয়াছে স্বাস্থ্য বিভাগের অধীনস্থ পরিবহণ সংস্থার সহ অধিকর্তার (অ্যাসিস্টেন্ট ডিরেকটর) বিরুদ্ধে বিভাগীয় তদন্ত চলাকালীন উক্ত সংস্থার সামগ্রিক শাসন ব্যবস্থা পরিচালনার জন্য।

ঈ-এ বর্ণিত পদটির সৃষ্টি করা হইয়াছে সরকারকে আয়ুর্বেদ চিকিৎসার উন্নতি ও প্রসারে সাহায্য করিবার জন্য।

(৩) উক্ত তারিখে উপরি-উক্ত ৪টি পদেই একজন করিয়া স্পেশাল অফিসার নিযুক্ত ছিলেন

(৪) অ-এ বর্ণিত পদে ওয়েস্ট বেঙ্গল জুনিয়ার সিভিল সার্ভিসের অফিসার নিয়োগ করা হয়।

আ-এ বর্ণিত পদে ওয়েস্ট বেঙ্গল হেলথ সার্ভিসের অফিসার নিয়োগ করা হয়।

ই-এ বর্ণিত পদে ওয়েস্ট বেঙ্গল সিভিল সার্ভিসের অফিসার নিয়োগ করা হয়।

ঈ-এ বর্ণিত পদে ওয়েস্ট বেঙ্গল জেনারেল সার্ভিসের আয়ুর্বেদীয় শাখার অফিসার পশ্চিমবঙ্গ পাবলিক সার্ভিস কমিশনের সুপারিশক্রমে নিয়োগ করা হয়।

[1-20—1-30 p.m.]

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এইসব পদগুলি কি পি এস সি দ্বারা র‍্যাটিফাই বা অনুমোদন করা হয়েছিল?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** যেখানে যেখানে পি এস সি-র অনুমোদন নেওয়া দরকার, সেখানে সেখানে পি এস সি-র অনুমোদন নেওয়া হয় এবং যেখানে খুব তাড়াতাড়ি নেওয়া দরকার হয়, সেখানে নেওয়ার পর পি এস সি-র অনুমোদনের জন্য পাঠান হয়।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই চারিটি পদের মধ্যে কয়টি পদের জন্য পি এস সি-র অনুমোদন নেওয়া হয়েছিল?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এর জন্য নোটিস লাগবে।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** বিশেষ বিশেষ ক্ষেত্রে অনুগ্রহ বিতরণের জন্য এইসব পদ সৃষ্টি করা হয়েছে কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** অনুগ্রহ বিতরণের জন্য কোন পদ সৃষ্টি করা হয় নাই।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই পদগুলি বর্তমানে অ্যাবলিশ করে দেবার কোন প্রোগ্রাম সরকারের আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আপাততঃ নাই।

**শ্রীকানাই ভৌমিকঃ** এই পদগুলি গেজেট করে নিয়োগ করা হয়েছিল কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** গেজেট করে নেওয়া হয়েছিল কিনা তার কোন কিছু এখানে লেখা নাই। আমি সব জেনে নিয়ে পরে জানাব।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই পদের সংখ্যা আরো বাড়াবার কোন প্রস্তাব আছে কি ভবিষ্যতে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** কিছু কিছু আছে। বসু কমিটির রিপোর্ট অনুযায়ী আমাদের অনেক কিছু নূতন করতে বলা হয়েছে, মেডিকেল ইউনিভার্সিটি সম্পূর্ণ আলাদা করতে বলা হয়েছে। সঙ্গে সঙ্গে অত্যন্ত দক্ষ অ্যাডমিনিস্ট্রেটর-কাম-প্রিন্সিপ্যাল-কাম-ফিজিশিয়ন, যাঁরা রিটায়ার করছেন, যদিও আমরা রি-এমপ্লয়মেন্ট দেবার পক্ষপাতী নই, তবুও তাঁদের দক্ষতা ও এক্সপিরিয়েন্স সরকার কাজে লাগাবার জন্য চেষ্টা করছেন।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্ত:** ডেপুটি ডিরেক্টর, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী, ডেপুটি সেক্রেটারী কিংবা অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর এদের দিয়ে কি এইসব কাজ চলে না?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** যেখানে যেখানে চলে, ব্যবহার করছি। আর যেখানে যেখানে চলে না, অথচ খুব দক্ষ অফিসার রিটায়ার করে যাচ্ছেন, তাঁদের কাজ যাতে দেশের কাজে লাগে, তার জন্য চিন্তা করি মাঝে মাঝে।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্ত:** এইসব রিটায়ার অফিসারদের কি স্পেশাল অফিসার হিসেবে নিয়োগ করা হচ্ছে বা হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** কিছু কিছু জায়গায়, যেখানে যেখানে রি-এমপ্লয়মেন্ট করা যায়, অর্থাৎ যারা মেন্টালি অ্যালার্ট অ্যান্ড ফিজিক্যালি সাউন্ড, সেখানে রি-এমপ্লয়মেন্ট-এর কথা ভাবি। আর কিছু কিছু জায়গায় রি-এমপ্লয়মেন্ট করা উচিত নয়, যেখানে তারা মেন্টালি অ্যালার্ট অ্যান্ড ফিজিক্যালি সাউন্ড নয়, অথচ তাঁরা দক্ষতার একটি কীর্তি রেখে গেছেন যেখানে ছিলেন-- স্পেশাল অফিসার-এর ক্ষেত্রেতে কিংবা নূতন যেখানে যেখানে স্বাস্থ্য বিভাগের কাজ হচ্ছে-- সেখানে নেবার কথা চিন্তা করি মাঝে মাঝে।

**গ্রামাঞ্চলে গম সরবরাহ**

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্তমানে গ্রামাঞ্চলে শুধুমাত্র "ক" শ্রেণীর রেশন কার্ড হোল্ডারদের রেশনে গম দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি এবং ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** (ক) ও (খ) না, গ্রামাঞ্চলে সর্বশ্রেণীর রেশন কার্ডহোল্ডাররা রেশনে গম পাওয়ার অধিকারী। তবে কেন্দ্র থেকে গমের মাসিক সরবরাহের বরাদ্দ অনেক কমিয়ে দেওয়ায় সকল শ্রেণীকে গম দেওয়া সম্ভব হচ্ছে না। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি বার বার আকর্ষণ করা হয়েছে। কেন্দ্রীয় বরাদ্দ বৃদ্ধির সাথে সাথে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** চারিদিকে দারুণ খাদ্যাভাবের পরিপ্রেক্ষিতে মন্ত্রিমহাশয় কেন্দ্রের বরাদ্দ বৃদ্ধির জন্য কি কি কংক্রিট ব্যবস্থা অবলম্বন করছেন জানাবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** সত্যাগ্রহ অনশন ছাড়া আর সব ব্যবস্থাই আমি সরকারের একজন মন্ত্রী হিসেবে নিয়েছি।

**শ্রীকানাই ভৌমিক:** আপনি 'ক' শ্রেণীর সবাইকে দিচ্ছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে জানাতে চাই যে, আমরা গত বছরে যে পরিমাণ গম পেয়েছিলাম তার তুলনায় এইবার অনেক কম পেয়েছি, ৮০ হাজার টন পাচ্ছি। বিধিবদ্ধ রেশন এলাকায় দিয়ে মাত্র ১০ হাজার টন হাতে থাকে। তা সত্ত্বেও মজুত ভাণ্ডারে

যে গম ছিল তা নিয়ে ভূমিহীন মজুর এবং কৃষকদের দেওয়ার জন্য প্রায়োরিটি বেসিসে বলা হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও সরবরাহ অপ্রতুল হওয়ায় হয়তো কোন কোন জায়গায় দেওয়া সম্ভব হয় নি। কিন্তু আমার নির্দেশ ছিল,

First priority to be given to the landless peasants.

**শ্রীসরোজ রায়ঃ** আমি একটা অনুরোধ করছি। মাননীয় মন্ত্রিমহাশয় বেশ খোলাখুলিভাবে বললেন। 'ক' শ্রেণীর জন্য যে গমটা যাচ্ছে সেটা ঠিক ডিস্ট্রিবিউট হচ্ছে কিনা একটু দেখবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি আশ্বাস দিচ্ছি সাত দিনের মধ্যে অথবা ফুড ডিবেটের আগে এই সম্পর্কে হাউসে স্টেটমেন্ট করবো।

**শ্রীরজনীকান্ত দলুইঃ** ১৯৭১-৭২ সালের তুলনায় ১৯৭২-৭৩ সালে কত কম গম সরবরাহ পেয়েছিলেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** ন্যূনতম ১ লক্ষ ১০ হাজার টন করে পেয়ে এসেছিলাম। কোন কোন ক্ষেত্রে বেশি ছিল। এর আগে এফ সি আই-এর গোডাউনে ভাল মজুত ছিল। কেন্দ্রীয় সরকারের কোন ফিক্সড কিছু ছিল না। আমরা প্রয়োজন মত নিতাম এবং তারপর কেন্দ্রীয় সরকারকে বললে তারা সেটা অনুমোদন করে দিতেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এখন কোটা করে দেওয়া হচ্ছে এবং সেইজন্য আমরা ৮০ হাজার টন করে পাচ্ছি।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** বর্ধমান জেলার সাতটি মহকুমাতে 'ক' 'খ' 'গ' কোন শ্রেণীতেই দু'মাস যাবত কোন শ্রেণীর কার্ডহোল্ডার সংশোধিত রেশন এলাকায় চাল, গম কি পেয়েছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আপনি যদি পরিস্কারভাবে বলেন, তা হলে অনুসন্ধান করবো। কারণ আমাদের নির্দেশ আছে 'ক' শ্রেণীর সমস্তকে দেওয়ার জন্য। তবে আপনারা জানেন পোস্ট-হারভেস্ট পিরিয়ডে এম আর শপের মালিকরা রেশনে কম করে ইন্ডেন্ট দেন। আমাদের পরিস্থিতি সংকটজনক হয়েছিল বলে বর্ধমান এবং বীরভূমকে আমরা জানিয়ে দিই যে, আমরা জানুয়ারি মাসে গম দিতে পারছি না। তবে পরে অবশ্য কিছু পাঠান হয়। তবে গম পাঠাতে পারি নি বলে কিছু অসুবিধা থেকে থাকতে পারে। তবে মাননীয় সদস্য শ্রীপুরঞ্জয় প্রামাণিক যখন বললেন আমি এ ব্যাপারে খোঁজ নেবো।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এই ফেব্রুয়ারি মাসে আমাদের রাজ্যের বিভিন্ন জেলায় গমের চাহিদার পরিমাণ কত এবং ফেব্রুয়ারি মাসে সে চাহিদা মেটাতে আমরা কতটা সক্ষম হয়েছি? চারিদিকে যখন কোটা করা হচ্ছে তখন রেশন হোল্ডারদের খাদ্য খাবার চাহিদার উপর কি কোটা করা হচ্ছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** ফেব্রুয়ারি মাস প্রায় শেষ হয়ে গেলো। আমরা ৮০ হাজার টন পেয়েছি, তার মধ্যে ১০ হাজার টন আমাদের হাতে থাকে। বিধিবদ্ধ রেশন এলাকায় এবং ২৫টি ময়দা কলে চাহিদা মেটাবার পর আমরা ফেব্রুয়ারি মাস পর্যন্ত ১ লক্ষ ১০ হাজার টন চাই।

[1-30—1-40 p.m.]

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এপ্রিল মাস থেকে চালের দাম বাড়ে সত্য। এপ্রিল মাসে গম দেওয়া হবে। কারণ এপ্রিল মাসে আমরা গম রেশনের জন্য অফটেক করতে পারবো। সেই সময় গম পাওয়া যাবে। ঐ এপ্রিল মাসে আমাদের ১ লক্ষ ২৫ হাজার টন গম একান্ত প্রয়োজন। কারণ বিধিবদ্ধ রেশনিং এলাকায় আমাদের স্ট্যাটুটারী ওবলিগেসন আছে এবং সেটা যদি আমরা ফুলফিল করতে না পারি, তা হলে যে কোন অবস্থায় আমাদের তারা আদালতে টেনে আনতে পারে। কিন্তু সংশোধিত এলাকায় আমাদের স্ট্যাটুটারী ওবলিগেসন নাই। এর জন্য আমরা খুব দুঃখিত। তাই বলে আমাদের যে কর্তব্য তা ডিসচার্জ করতে হবে কি শহরে কি গ্রামে।

এখন আমাদের যে অসুবিধা রয়েছে যে স্ট্যাটুটরী, ওবলিগেসন রয়েছে সেটা পূর্ণ করতেই হবে। তবে আমরা যদি আরও ২৫ হাজার টন গম পাই, তা হলে সব জায়গাতেই টোট্যাল স্ট্যাটুটারী রেশনিং এলাকায় এবং গ্রামের দিকে সব জায়গাতেই আমরা স্যাটিসফাই করতে পারবো।

**শ্রীকানাই ভৌমিকঃ** কেন্দ্রীয় সরকার গমের চাহিদা পূরণ করছে না। এই গমের চাহিদা কেন্দ্রীয় সরকার যদি পূরণ না করে, তা হলে এই ডেফিসিট তা কিভাবে পূরণ হবে এটা মন্ত্রি-মহাশয় বলবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি এইটুকু বলতে পারি যে এপ্রিল মাসে গমের মরশুমে কেন্দ্রীয় খাদ্য ভাণ্ডারে গমের যোগান এসে পড়বে। এই এপ্রিল মাস থেকে আমরা জানতে পারবো, এফ সি আই আমাদের কত গম দেবে। খরা পরিস্থিতির জন্য সারা ভারতবর্ষে যে অভাব দেখা দিয়েছিল কেন্দ্রীয় সরকার তার সমস্ত দায়িত্ব নিয়ে বলেছিলেন যে, গম এবং চাল সাইজেবল কোয়ানটিটি ইমপোর্ট করা হবে। আমাদের কেন্দ্রীয় সরকার আড়াই লক্ষ মেট্রিক টন গম এবং মাইলো বিদেশ থেকে ইমপোর্ট করবার পরিকল্পনা নিয়েছে। কেন্দ্রীয় সরকার এই রাজ্যের ঘাটতি পূরণ করবার জন্য বিদেশ থেকে খাদ্য আনবার চেষ্টা করছেন এবং তা পূরণ করতে পারবেন বলে মনে করি।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** কেন্দ্রীয় ভাণ্ডার পূর্ণ করবার জন্য কেন্দ্রীয় সরকারের ওয়ার্লড মার্কেট থেকে গম কেনবার কোন পরিকল্পনা আছে কিনা?

(নো রিপ্লাই।)

**নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধি**

*১২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১।) **শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্য ঊর্ধ্বগামী হইবার কারণ কি;

(খ) ইহার প্রতিকারের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(গ) থাকিলে, তাহা কি এবং কবে নাগাদ কার্যকরী হইবে?

**দ্রব্যমূল্য প্রতিরোধ**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি প্রতিরোধের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) পরিকল্পনা থাকিলে, তাহা কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) ১৯৭১ সালে বাংলাদেশজনিত সমস্যাবলী এবং তাহার পর ১৯৭২ সালে সমগ্র দেশব্যাপী তীব্র খরা ও বিদ্যুৎ সংকটের জন্য শিল্পের অবিরাম অচলাবস্থা এবং কাঁচামাল ও যন্ত্রাংশের অভাব, এই সব সমস্যাই দেশব্যাপী ক্রমবর্ধমান মুদ্রাস্ফীতির কারণ। এই মুদ্রাস্ফীতির ফল নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসমূহের মূল্যের ঊর্ধ্বগতি, এবং তাহা সর্বাধিক পরিলক্ষিত হয় পশ্চিমবাংলায়, যে রাজ্য সর্বপ্রকার নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের জন্য, বিশেষতঃ খাদ্যদ্রব্যের জন্য, অন্যান্য রাজ্যের উপর বিশেষভাবে নির্ভরশীল।

(খ) ও (গ) নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের বিশেষতঃ খাদ্যদ্রব্যের, মূল্যবৃদ্ধির ফলে দেশবাসীকে যে দুঃখ-কষ্ট ভোগ করিতে হইতেছে তাহার লাঘবের জন্য রাজ্যসরকার যে সব বিশেষ ব্যবস্থা অবলম্বন করিয়াছেন তাহা হইলঃ—

(১) কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় চলতি রবি মরশুমে ঘাটতি-শস্যোৎপাদনের পরিকল্পনা গ্রহণ।

(২) তণ্ডুল জাতীয় নয় এরূপ নিত্যপ্রয়োজনীয় খাদ্যদ্রব্য সংগ্রহ করিয়া ন্যায্য মূল্যে বিতরণের জন্য নন-সিরিয়েল এসেনসিয়াল কমোডিটিজ অধিকার নামক একটি পৃথক অধিকার গঠন।

(৩) ব্যবসায়ীকে কতকগুলি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের প্রাত্যহিক মজুত সহ খুচরা দর যথাযথ বিজ্ঞাপিত করিবার জন্য ওয়েস্ট বেঙ্গল ডিক্লারেশন অব স্টক অ্যান্ড প্রাইসেস অব এসেনশিয়াল কমোডিটিস অর্ডার, ১৯৭১ নামক আদেশ জারী এবং কতকগুলি নিত্যপ্রয়োজনীয় খাদ্যদ্রব্যের মজুতের এককালীন ঊর্ধ্বসীমা নির্দিষ্ট করিয়া দেওয়ার জন্য ওয়েস্ট বেঙ্গল প্রিভেনশান অব হোর্ডিং অব এসেনশিয়াল ফুডস্টাফস অর্ডার, ১৯৭২ নামক আর একটি আদেশ জারী।

(৪) সমগ্র পশ্চিমবাংলায় একই খুচরা দরে (কিলোগ্রাম প্রতি ২·১৫ টাকায়) লেভি চিনি বিক্রয়ের উদ্দেশ্যে অন্য রাজ্য হইতে লেভি চিনি আমদানি করিয়া বণ্টনের জন্য গত জানুয়ারি মাস হইতে খাদ্য নিগমকে নিয়োগ।

(৫) মহারাষ্ট্র হইতে ন্যায্যমূল্যে লেভিমুক্ত চিনি আমদানি করিয়া মজুত ভাণ্ডার সৃষ্টি করা।

(৬) বৃহত্তর কলিকাতা এলাকায় সমস্ত রেশন দোকানের মাধ্যমে ক্যানাডিয়ান রেপসীড তৈল ন্যায্যমূল্যে অবিরাম বণ্টনের ব্যবস্থা এবং কতকগুলি নির্বাচিত দোকানের মাধ্যমে ন্যায্যমূল্যে মসুর ডাল বিক্রয়।

(৭) গত বৎসরে প্রচণ্ড খরার জন্য আমন ধানের ফলন অনেক কম হওয়ার ফলে এ বৎসর পশ্চিমবঙ্গে বিশ লক্ষাধিক টনের খাদ্য ঘাটতি কেন্দ্রীয় খাদ্য ভাণ্ডার হইতে সম্পূর্ণ পূরণের জন্য রাজ্যসরকারের নিরন্তর প্রচেষ্টা। সরকারী বণ্টন ব্যবস্থা যাহাতে ১৯৭৩ সালে সার্থক ও সুষ্ঠুভাবে চালু থাকে তদুদ্দেশ্যে কেন্দ্রীয় ভাণ্ডার হইতে মোট ৮·৭৫ লক্ষ টন চাল ও ১৫ লক্ষ টন গম সরবরাহের জন্য অনুরোধ জানান হইয়াছে।

(৮) কেন্দ্রীয় সরকার কর্তৃক নিয়ন্ত্রিত মূল্যে বরাদ্দকৃত জনসাধারণের ব্যবহারযোগ্য কয়েক প্রকার বস্ত্র বণ্টনের জন্য সমবায় সমিতি কিংবা প্রয়োজনমত নূতন দোকান নির্বাচনের ব্যবস্থা।

**শ্রীস ধীরচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি গম চাল ইত্যাদির রেশন করে লোকদের যেমন বাঁচাবার চেষ্টা করা হচ্ছে তেমনি সরিষার তেল, ডাল এবং মোটা কাপড়, এই তিনটি জিনিস আমরা কিনে কম দামে দেবার ব্যবস্থা করতে পারবো কিনা, যে কথা সর্ব ভারতে আজকে উঠেছে এবং এই রাজ্যেও সেটা আমরা চালু করতে পারবো কিনা সেটা জানাবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে স্ট্যান্ডার্ড ক্লথ ন্যায্য দরে যাতে বিক্রি করা যায় সেই জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই প্রস্তাব নিয়ে আমরা আলোচনা করেছিলাম এবং মহারাষ্ট্রে পূজার সময় এই নিয়ে আলোচনা হয়। এই আলোচনায় আমাদের অফিসাররা এবং কেন্দ্রীয় সরকারের অফিসাররা উপস্থিত ছিলেন। সেখানে স্ট্যান্ডার্ড ক্লথ সম্বন্ধে আমরা একটা সিদ্ধান্ত নিয়েছি এবং ক্যাবিনেট আমাদের এই প্রস্তাবটি মঞ্জুর করেছেন। এই রাজ্যে

স্ট্যান্ডার্ড ক্লথ এসে গেছে এবং কো-অপারেটিভ দপ্তরের মাধ্যমে বিভিন্ন শহর এবং গ্রামবাংলায় যাতে বিক্রি করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে এবং ২০ লক্ষ টাকা আমরা ক্যাবিনেট থেকে মঞ্জুর করেছি। কো-অপারেটিভের দরকার ছিল ৪০ লক্ষ টাকা। আমাদের রাজ্যসরকারের হাতে এত টাকা ছিল না, সেই জন্য ২০ লক্ষ টাকা দেওয়া হয়েছে কো-অপারেটিভের হাতে যাতে তারা এই কাপড় কিনে বিভিন্ন সমবায় সমিতির মাধ্যমে বিক্রি করতে পারে। এছাড়া প্রত্যেক জেলায় স্ট্যান্ডার্ড ক্লথ বিক্রি করবার জন্য রিটেল ডিলার্স অ্যাপয়েন্টমেন্টের সিদ্ধান্ত আমরা নিয়েছি এবং এই সম্পর্কে প্রত্যেক জেলা ম্যাজিস্ট্রেট, ডিস্ট্রিক্ট কন্ট্রোলারকে জানিয়ে দিয়েছি। আমরা আশা করছি, মার্চ মাসের মধ্যেই ব্যবস্থা চূড়ান্ত হয়ে যাবে স্ট্যান্ডার্ড ক্লথ সম্বন্ধে এবং তার সাপ্লাই সম্বন্ধেও ব্যবস্থা হয়েছে। কিন্তু সরিষার তেল বা চাল সম্বন্ধে নিশ্চয় মাননীয় সদস্যরা অনুমান করতে পারেন যে, আমাদের মত একটা ঘাটতি রাজ্যে এত ব্যাপক পরিমাণে তেল, ডাল ক্রয় করা সম্ভব নয়। কারণ, সমস্ত সাপ্লাই আসে সারপ্লাস স্টেট থেকে এবং সেই সারপ্লাস স্টেটে এবার খরাজনিত পরিস্থিতির দরুন তেল, ডাল এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসের উৎপাদন অনেক কমে গেছে। কিন্তু তা সত্ত্বেও আমরা যা রেপসীড অয়েল পাই সেটা কলকাতা ও বিধিবদ্ধ রেশনিং এলাকায় আমাদের বিক্রয় করতে হচ্ছে। কারণ, আমরা জানি এখানেই ড্রয়িং পাওয়ার সব চেয়ে বেশী। কিন্তু মাননীয় সদস্যরা কিছু যেন মনে না করেন এবং আমাদের যেন ভুল না বোঝেন যে আমরা শুধু কলকাতার দিকেই নজর দিচ্ছি। কলকাতার লোকের পারচেজিং পাওয়ার এত বেশী, ড্রয়িং পাওয়ার এত বেশী যে এখানে প্রাইস লাইন হোল্ড করতে পারলে মফঃস্বলে তার প্রতিফলন কিছুটা হবে। অতএব এটা কন্ট্রোল করবার জন্য কলকাতা এবং বিধিবদ্ধ রেশনিং এলাকায় ৪ টাকা ৪০ পয়সা দরে বিক্রি করছি এবং আমরা আরো কিছু চেয়েছি। সেটা যদি কেন্দ্রীয় ভাণ্ডার থেকে আসে, তা হলে সেটা আমরা কয়েকটি মফঃস্বল কেন্দ্রে ভাগ করে দেব, সে সিদ্ধান্তও নিয়েছি। কেন্দ্র থেকে বরাদ্দ বাড়লে আমরা নিশ্চয় ব্যবস্থা করবো।

[1-40—1-50 p.m.]

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে বললেন যে, খাদ্য সংকটের মোকাবিলার জন্য পশ্চিমবঙ্গ সরকার খাদ্য কর্পোরেশন তৈরি করতে চেয়েছিলেন, কিন্তু সেটা করতে পারেন নি। আমার কাছে এ সংবাদ আছে যে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া, তারা পশ্চিমবঙ্গে যেভাবে খাদ্য সরবরাহ করা উচিত তা করছেন না। এ রাজ্যে খরা, বন্যার জন্য প্রতি বছরই খাদ্যের ঘাটতি হচ্ছে এবং এ বছর সেটা আরো তীব্র হয়েছে। এই অবস্থায় মাননীয় মন্ত্রিমহাশয় একথা বলবেন কি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে রাজ্য খাদ্য কর্পোরেশন গঠনের প্রস্তাব দেওয়া হয়েছিল তা কেন্দ্রীয় সরকার প্রত্যাখান করেছেন, এতে কি এটাই প্রমাণিত হচ্ছে না যে, কেন্দ্রীয় খাদ্য মন্ত্রক পশ্চিমবঙ্গের খাদ্য সংকটের ব্যাপারে পক্ষপাতমূলক আচরণ করছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** কেন্দ্রীয় সরকার এটা প্রত্যাখান করেন নি। আমরাই প্রথম এ রাজ্য থেকে পরিকল্পনামন্ত্রী খাদ্যমন্ত্রী এবং খাদ্য মন্ত্রকের সঙ্গে আলোচনা করে এ প্রস্তাব পাঠিয়েছিলাম। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী ও পরিকল্পনামন্ত্রীকে ব্যক্তিগতভাবে বলেছিলেন, চিঠিও লিখেছিলেন যে, পশ্চিমবঙ্গের জন্য এটা মাস্ট। আমাদের দেখাদেখি গুজরাট, উত্তরপ্রদেশ রাজ্য খাদ্য কর্পোরেশন গঠনের প্রস্তাব পাঠিয়েছেন। কেন্দ্রীয় সরকার বলছেন, এ প্রস্তাব আমাদের বিবেচনাধীন। যেহেতু কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে দ্রুত সিদ্ধান্ত নিতে পারছেন না সেইজন্য উপায় না দেখে

Finding no other alternative we have constituted for the first time in the history of this State a separate directorate viz, non cereal Essential Commodities directorate.

এই ডাইরেক্টরেটের মাধ্যমে আমরা সরষের তেল এবং অন্যান্য জিনিস কিনবো এবং মাননীয় সদস্যদের বলছি, বিভিন্ন জায়গা থেকে ডাল, তেল কেনবার চেষ্টা করছি। আমরা কলকাতার

বাজারে ৫০০ টন ডাল কিনে বিক্রি আরম্ভ করেছি ফলে খোলাবাজারে ডালের দাম নিম্নাভিমুখী হয়েছিল। কাগজে বিজ্ঞপ্তি দিয়ে ৬০০ দোকানের মাধ্যমে ন্যায্যমূল্যে ১·৮০ টাকা দরে মুসুর ডাল বিক্রি করেছি, খোলাবাজারে তখন দাম ছিল ২ টাকা ২৫।৩০ পয়সা। তবে যতক্ষণ না কর্পোরেশন হচ্ছে আমাদের গভর্নমেণ্টাল ডাইরেক্টরেট থেকে কাজ করার অনেক অসুবিধা। We are bound by rigid financial rules. When there is a State Food Corporation it will enjoy some amount of autonomy and freedom not bound by strict financial rules of any State Government.

সেটা না হওয়া পর্যন্ত আমাদের অনেক অসুবিধা।

**শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, খরাজনিত অবস্থার জন্য কাঁচামালের অভাব হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন কাঁচামালের কৃত্রিম অভাব সৃষ্টির জন্য কিছু ব্যবসায়ী হোর্ড করবার চেষ্টা করছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** সেইজন্যই তো স্টেট ফুড কর্পোরেশন করতে চাই, সেইজন্যই তো নন-সিরিয়াল এসেনশিয়াল কমোডিটিস ডাইরেক্টরেট করেছি, কায়েমী স্বার্থের উপর আঘাত হানবার জন্য।

**শ্রীফণিভূষণ সিংহবাবুঃ** আমরা দেখেছি জমির ক্ষেত্রে মিসা প্রয়োগ করা হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যারা কাঁচামাল হোর্ড করছে তাদের ক্ষেত্রে কেন মিসা প্রয়োগ করা হবে না?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** পশ্চিমবঙ্গ এ সম্বন্ধে

enjoy the pride of place in so far as detention of people under MISA concerned.

খাদ্য ব্যবসায়ী, যারা দুর্নীতি করছে, সবচেয়ে বেশীসংখ্যক এ রাজ্যে নিরাপত্তামূলক আটক আইনে আটক করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী এ সম্বন্ধে বিস্তারিতভাবে বলেছেন, স্বরাষ্ট্র-মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী হিসাবে কি দ্রুত ব্যবস্থা তিনি নিয়েছেন এই সমস্ত অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে।

**শ্রীশম্ভুনারায়ণ গোস্বামীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, খাদ্যশস্য উৎপাদন না হওয়ার জন্য ঘাটতি হয়েছে। তিনি আরো বললেন যে, মজুতদার এবং চোরাকারবারীদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। মজুতদার এবং চোরাকারবারীদের যদি মিসাতে আটক করা না যায়, তা হলে মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি এইসব কাজ বন্ধ করবার জন্য তিনি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি ঠিক বুঝতে পারলাম না, উনি কি বললেন। তবে গণতান্ত্রিক দেশে বে-আইনীভাবে যদি জোতদার মজুতদাররা কিছু করে, তা হলে আমরা কি লাঠি, ডাণ্ডা নিয়ে তাদের মারতে যাবো? আমাদের আইন অনুযায়ী করতে হবে। আমাদের যে দুটি সরকারী আইন আছে, তা যদি লঙ্ঘন করে জোতদাররা কালোবাজারী করে তা হলে আইন অনুযায়ী তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেওয়া হবে। অফিসাররা তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেবেন।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** খাদ্য সংগ্রহ এবং সরবরাহের জন্য অফিসার আছেন এবং দপ্তর আছে, এটা আমরা জানি। কিন্তু মূল্য নিয়ন্ত্রণের জন্য আপনার কোন দপ্তর বা অফিসার আছেন কিনা, সেটা বলুন।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এটা জানেন বোধ হয়, এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ আছে, যেখানে লঙ্ঘন করা হয়, সেখানে এনফোর্সমেণ্ট ব্রাঞ্চ তার বিরুদ্ধে অ্যাকশন নেয়। এ ছাড়া শপ ইন্সপেক্টররা আছেন, তারাও দেখেন। যেখানে আইন লঙ্ঘন করা হয় সেখানে আইন অনুযায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়। সব জায়গায় মিসা করা হয় না। ফৌজদারী আইনের ধারা অনুযায়ী তাদের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়। আদালতে তাদের বিরুদ্ধে বিচার হয় যারা দোষী সাব্যস্ত হয়, তাদের শাস্তি হয়, যারা নির্দোষ বলে প্রমাণিত হয় তারা মুক্তি পায়।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মূল্য নিয়ন্ত্রণের জন্য আপনার দপ্তরের কোন শাখা আছে কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** না।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী স্বীকার করেছেন যে, পশ্চিমবঙ্গে খাদ্য সংকট রয়েছে। এটা খুব সত্য কথা, খাদ্যের যে অবস্থা তাতে পশ্চিমবঙ্গের হাজার হাজার সাধারণ মানুষ, গরিব মানুষ, তাদের সামনে বিরাট সংকট দেখা দিয়েছে এবং খরার ফলে ফসল না হবার জন্য খেত মজুর, ভূমিহীন চাষী, তাদের মাস খানেকের মধ্যে কাজ বন্ধ হয়ে যাবে। এর ফলে একটা অসহনীয় অবস্থার সৃষ্টি হবে, এটা মাননীয় খাদ্যমন্ত্রী নিশ্চয়ই অবগত আছেন। পশ্চিমবঙ্গ রাজ্যের খাদ্যের মজুত ভান্ডার-এ মজুতের পরিমাণ, সেটা যখন কম হয়, সেই ঘাটতি খাদ্য সরবরাহের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রীয় সরকার এই পশ্চিমবাংলা থেকে প্রচুর অর্থ নিয়ে যান কেন্দ্রীয় সরকারের কোষাগার ভর্তি করার জন্য। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, পশ্চিমবঙ্গে যে খাদ্য সংকট রয়েছে, খাদ্য ঘাটতি রয়েছে, সেই খাদ্য রিপোর্ট তিনি দিল্লীতে পাঠিয়েছেন—এখানকার খাদ্যমন্ত্রী, যে পশ্চিমবঙ্গের পক্ষ থেকে খাদ্য দেবার জন্য যে স্মারকলিপি কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন, সেই স্মারকলিপি অনুযায়ী কেন্দ্রীয় সরকার খাদ্য সরবরাহ করছেন কিনা? তা না করলে কেন করছেন না?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** শুধু এইটুকু মাননীয় সদস্যকে বলতে চাই যে, আগামী কাল এই সম্পর্কে মাননীয় সদস্য শ্রীসত্য ঘোষাল মহাশয়ের একটা প্রস্তাব আছে। আলোচনার জন্য প্রায়োরিটি পেয়েছে, এটা খুব স্ট্রেঞ্জ অ্যান্ড হ্যাপি কোইনসিডেন্স যে শনিবার কেন্দ্রীয় খাদ্য সম্মেলন আছে, কালকে এখানে একটা আলোচনা হবে তার সর্বসম্মত প্রস্তাব নিয়ে যদি যেতে পারি, তা হলে পশ্চিমবাংলার দাবিটা আরও জোরদার হবে বলে মনে করি।

## জীবজন্তু শিকার

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৫।) **শ্রীনিতাইপদ সরকার:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন বনে এখনও মূল্যবান জীবজন্তু শিকার হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, উহা বন্ধ করিবার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীসীতারাম মাহাতো:** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীনিতাইপদ সরকার:** গত বিধানসভার অধিবেশনে মন্ত্রিমহাশয় স্বীকার করেছিলেন যে, কতকগুলো বনে এই ধরনের পশু শিকার হয়, এই শিকার কি বন্ধ হয়ে গেছে বলে আপনি মনে করেন?

**শ্রীসীতারাম মাহাতো:** গত বিধানসভায় যা উঠেছিল, সেটা জলদাপাড়া সম্পর্কে উঠেছিল এবং সেই সম্পর্কে আমরা একটা এনকোয়ারী কমিটি বসিয়েছিলাম এবং তার রিপোর্ট আমরা শীঘ্রই পাবো এবং সেই রিপোর্ট পেলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হাউসে সেটা প্লেস করবো।

**শ্রীনিতাইপদ সরকার:** জলদাপাড়া এবং সুন্দরবনে বর্তমানে হরিণ শিকার হচ্ছে, এই ধরনের সংবাদ দু-একটা পত্র পত্রিকায় বেরোচ্ছে, এটা সত্য কিনা বলতে পারেন?

**শ্রীসীতারাম মাহাতো:** সরকারের কাছে সরকারী কোন রিপোর্ট আসে নি।

**শ্রীসরোজ রায়:** জলদাপাড়ায় গন্ডার শিকার নিয়ে বিভিন্ন সংবাদপত্রে যে সব খবর বেরিয়েছিল, এটা সম্পর্কে আপনি বললেন যে, এনকোয়ারী কমিটি বসেছে এবং তার রিপোর্ট এখনও পান নি। কিন্তু যিনি কনজার্ভেটার জেনারেল অব ফরেস্ট ছিলেন, শ্রীকনক লাহিড়ী, তিনি তো দিল্লী চলে গেলেন, সেই এনকোয়ারী কমিটির রিপোর্টে যদি তার ব্যাপারে কিছু থাকে, তা হলে অন্ততঃ সেইগুলো সম্পর্কে কি দাঁড়াবে বলে আপনি মনে করছেন?

**শ্রীসীতারাম মাহাতোঃ** আমি আশা করছি, এই সেশনের মধ্যে ঐ রিপোর্টটা প্লেস করতে পারবো।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই কথা কি সত্য যে, একশৃঙ্গযুক্ত গণ্ডারের শিং-এর যে চূর্ণ, সেই চূর্ণ ভারতবর্ষের বাইরে এশিয়ার অন্যান্য জায়গায় কিংবা ইউরোপে এক কেজির দাম ৭০ থেকে ৮০ হাজার টাকায় বিক্রয় হচ্ছে?

**শ্রীসীতারাম মাহাতোঃ** এই সম্বন্ধে সঠিক জানা নেই।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** আপনি কি এই কথা জানেন যে, একশৃঙ্গযুক্ত গণ্ডারের শিং-এর চূর্ণ পুরুষ মানুষের শক্তি বৃদ্ধি করে?

**মিঃ স্পীকার :** দি মিনিস্টার হ্যাজ অলরেডী রিপ্লায়েড টু ইট।

**ডাঃ এ এম ও গনিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন হালে সুন্দরবনে হরিণ শিকার করা হচ্ছে বে-আইনীভাবে, এই খবর কি জানেন?

**শ্রীসীতারাম মাহাতোঃ** আমার এখন জানা নেই।

**শ্রীমহম্মদ সাফিউল্লাঃ** আপনি বললেন যে, শিকার হচ্ছে কিনা সেটা জানা নেই, কিন্তু সংবাদপত্রে আমরা দেখেছি যে বন্যপশু, বাঘ থেকে আরম্ভ করে হরিণ পর্যন্ত শিকার হচ্ছে, এই ধরনের খবর বেরিয়েছে, তা হলে এই খবরগুলো কি সব ভুল খবর?

**শ্রীসীতারাম মাহাতোঃ** আমি না জেনে কিছু বলতে পারছি না, এই কথাই আমি বললাম।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে আগে কত গণ্ডার ছিল এবং এখন কত গণ্ডার আছে?

(নো রিপ্লাই।)

### হাসপাতালে ডাক্তারের অভাবে চিকিৎসা ব্যাহত

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৭।) **শ্রীরজনীকান্ত দোলুইঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, এখনও বহু হাসপাতালে ডাক্তারের অভাবে চিকিৎসা কার্য বন্ধ হইয়া গিয়াছে;

(খ) সত্য হইলে, ইহার প্রতিকারের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন, এবং

(গ) জেলাভিত্তিক ঐরূপ হাসপাতালের হিসাব কিরূপ?

[1-50—2 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) না।

(খ) এবং (গ) প্রশ্ন উঠে না।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** মেদিনীপুরে আমার কনস্টিটিউয়েন্সিতে অনেক স্বাস্থ্যকেন্দ্র আছে, যেখানে ডাক্তার নেই, এটা আমি জানিয়েছিলাম। কিন্তু মাননীয় মন্ত্রিমহাশয় বলেছিলেন যে, অবিলম্বে ডাক্তার পাঠানো হবে, কিন্তু আজ পর্যন্ত কেন ডাক্তার পাঠানো হয় নি, অথচ উনি বললেন এই রকম কোন ঘটনা ঘটে নি। আমি বলবো মন্ত্রিমহাশয় সঠিক তথ্য এখানে রাখেন নি। মাননীয় মন্ত্রিমহাশয় কি সঠিক তথ্য এখানে রাখবেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঠিক তথ্যই রেখেছি। যিনি প্রশ্নটা করেছেন তিনি বোধহয় প্রশ্নটা পড়েন নি। তাঁর প্রশ্ন ছিল, ইহা কি সত্য, বহু হাসপাতালে ডাক্তারের অভাবে হাসপাতাল বন্ধ হতে চলেছে? তিনি স্বাস্থ্যকেন্দ্রের কথা বলেন নি।

**শ্রীআবদ্‌ল বারি বিশ্বাস:** আমি যদি একটা হাসপাতালের নাম দিই, তা হলে কি মাননীয় মন্ত্রিমহাশয় ব্যবস্থা নেবেন, এটা হচ্ছে আমার এলাকায়, খয়রাবাড়ী সাবসিডিয়ারী হেল্থ সেন্টারে ওষ্‌ধ আছে তো ডাক্তার নেই অবার ডাক্তার আছে তো ওষ্‌ধ নেই—এই অবস্থা, এটার কি ব্যবস্থা নেবেন ?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় এটা রিকোয়েস্ট ফর অ্যাকশন। তবে আমি বলছি যে, স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠাবার ব্যাপারে আমার বক্তব্য আগেই রেখেছি যে সরকার চেষ্টা করছে যাতে খ্‌ব তাড়াতাড়ি ডাক্তার পাঠানো যায়।

### ময়দাকলে গম সরবরাহ

*১৩৩। (অন্‌মোদিত প্রশ্ন নং *১২৯।) **শ্রীকাশীনাথ মিশ্র:** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অন্‌গ্রহপ্‌র্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গে ময়দার কলগ্‌লির জন্য বৎসরে কি পরিমাণ গমের প্রয়োজন হয়;

(খ) ১৯৭২-৭৩ সালের জান্‌য়ারী মাস পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার ময়দার কলগ্‌লিকে কি পরিমাণ গম সরবরাহ করিয়াছেন,

(গ) গত তিন বৎসরের কোন্ বৎসর সরকার ময়দাকলে কি পরিমাণ গম সরবরাহ করিয়াছিলেন, এবং

(ঘ) ময়দার কলগ্‌লিতে চাহিদা অন্‌যায়ী গম সরবরাহ করার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন ?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** (ক) রাজ্যের ২৫টি ময়দাকলের পেশাইক্ষমতা বাৎসরিক ৭,০৩,০৯২ টন গম ধার্য হইয়াছে।

(খ) জান্‌য়ারি ১৯৭২ সাল হইতে জান্‌য়ারি, ১৯৭৩ সাল পর্যন্ত ময়দাকলগ্‌লিকে মোট ৫,৬০,২৭৯ টন গম বরাদ্দ করা হইয়াছিল, কিন্তু ঐ সময়ে কলগ্‌লি প্রকৃত পক্ষে ৪,৩৭,৪৯১ টন গম পাইয়াছে।

(গ) গত তিন বৎসর ময়দাকলগ্‌লি যে পরিমাণ গম পাইয়াছিল তাহা হইল:—

| | |
|---|---|
| ১৯৭০ | ৩,৮৫,৫২৫ টন। |
| ১৯৭১ | ৩,৯৪,৫৯৫ টন। |
| ১৯৭২ | ৪,১০,৫৪৭ টন। |

(ঘ) এই রাজ্যের সরকারী বণ্টন ব্যবস্থার জন্য যে পরিমাণ গম প্রয়োজন হয়, কেন্দ্রীয় সরকার তাহা কেন্দ্রীয় ভাণ্ডার হইতে সরবরাহ করেন। এই সরবরাহ হইতেই ময়দাকলগ্‌লিকে তাহাদের নির্ধারিত পেশাইক্ষমতা অন্‌পাতে গম দেওয়া হয়। ময়দাকলগ্‌লি যাহাতে তাহাদের নির্ধারিত পেশাইক্ষমতা অন্‌যায়ী গম পায় তাহার জন্য রাজ্যসরকার কেন্দ্রীয় ভাণ্ডার হইতে গম সরবরাহের পরিমাণ বাড়াইবার জন্য নিরন্তর প্রচেষ্টা করিতেছেন।

### ধানভানা কলের জন্য লাইসেন্স

*১৩৪। (অন্‌মোদিত প্রশ্ন নং *১৪৮।) **শ্রীস্‌ধীরচন্দ্র দাস:** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অন্‌গ্রহপ্‌র্বক জানাইবেন কি—

(ক) ছোট ছোট ধানভানা কলগ্‌লিকে লাইসেন্স দিবার জন্য বর্তমান সরকার কর্তৃক কোন নীতি গ্রহণ করা হইয়াছে কিনা, ও হইয়া থাকিলে, তাহা কি, এবং

(খ) ১৯৭২-৭৩ সালের ৩১এ জান্‌য়ারী পর্যন্ত কোন্ কোন জেলায় ঐ জন্য কত দরখাস্ত সরকার পাইয়াছেন ?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) রাজ্যসরকার ১১৩০৩ এফ, এস, তাং ৭ই অক্টোবর, ১৯৭২, (যাহা পরে নং ১২৪৬৪ এফ, এস, তাং ১২ই ডিসেম্বর ১৯৭২, দ্বারা সংশোধিত হইয়াছে) আদেশ নামা দ্বারা বিভিন্ন জেলায় অত্যন্ত সীমিতভাবে কয়েকটি শর্ত সাপেক্ষে ধান ভানা কলের জন্য নূতন লাইসেন্স/পারমিট দেওয়ার সিদ্ধান্ত করিয়াছেন। যে সব শর্তে লাইসেন্স/পারমিট দেওয়া হইবে তাহা হইল—

(১) আন্তর্জাতিক, আন্তঃরাজ্য কিংবা কোন জেলার সীমানা হইতে তিন কিলোমিটার দূরত্বের মধ্যে কোন নূতন লাইসেন্স দেওয়া যাইবে না।

(২) কেবলমাত্র যে সব এলাকায় প্রকৃত প্রয়োজন আছে এবং যে সব জেলায় ধান ভানা শিল্প সুসংবদ্ধ নয় কিংবা যেখানে কোন ধান কল নাই, সেইসব এলাকায়ই নূতন লাইসেন্স দেওয়া যাইবে।

(৩) উদ্বৃত্ত জেলাসমূহ এবং যে সব জেলায় প্রচুরসংখ্যক বে-আইনী কল আছে সেইসব এলাকায় অতিরিক্ত লাইসেন্সের সংখ্যা ন্যূনতম রাখিতে হইবে।

(৪) সংশোধিত রাইস মিলিং ইন্ডাস্ট্রি (রেগুলেশন) অ্যাক্ট, ১৯৫৮ এবং উহার অন্তর্গত নিয়মাবলী বিধিবদ্ধ শর্তাদি লাইসেন্স দিবার সময় মানিয়া চলিতে হইবে।

(৫) নূতন লাইসেন্স মঞ্জুরের সপারিশ করিবার সময় কলের অবস্থিতি সম্বন্ধে লক্ষ্য রাখিতে হইবে এবং দেখিতে হইবে যাহাতে সরকারের সংগ্রহনীতির পরিপন্থী না হয়।

(খ) রাজ্যসরকার বহুদিন পূর্ব হইতে ধান ভানা কলের জন্য নূতন পারমিট/লাইসেন্স মঞ্জুর করা স্থগিত রাখিয়াছিলেন। গত ৭ই অক্টোবর, ১৯৭২ তারিখ হইতে নূতন লাইসেন্স/পারমিট দেওয়ার সিদ্ধান্তের পর দরখাস্ত আহ্বান করেন। ৭ই ডিসেম্বর, ১৯৭২ তারিখ হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত যে সব আইনানুগ দরখাস্ত পাইয়াছেন তাহার জেলাওয়ারী সংখ্যা হইলঃ

| | | |
|---|---|---|
| ২৪-পরগনা | | ১,৯৩৭ |
| বর্ধমান | .. | ১,২৫৯ |
| বাঁকুড়া | .. | ৪৫৬ |
| বীরভূম | ... | ৮৩০ |
| মেদিনীপুর | .. | ৮৯৭ |
| মুর্শিদাবাদ | ... | ৪৬৯ |
| নদীয়া | ... | ৭৭০ |
| হাওড়া | ... | ২৪৭ |
| হুগলী | | ৫১৬ |
| মালদহ | ... | ২৫০ |
| পুরুলিয়া | ... | ২৩৯ |
| জলপাইগুড়ি | .. | ১৪৭ |
| দার্জিলিং | ... | ৭৪ |
| পশ্চিম দিনাজপুর | ... | ১৭৭ |
| কোচবিহার | ... | ১২২ |
| | মোট | ৮,০৯০ |

**শ্রীসুধীরচন্দ্র দাস:** বিনা লাইসেন্সে কত চলছে তার হিসাব আছে কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** অনুমানে বলছি প্রায় ৫ হাজার এবং এর মধ্যে সর্বাধিক সংখ্যায় বিনা লাইসেন্সে হাসকিং মেসিন আছে মেদিনীপুর জেলায়।

**(Heldover Starred Questions to which oral answers were given)**

**চল্লিশ হাজার বেকারের চাকুরি**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *S০।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান সরকার ১৯৭২-৭৩ সালে পশ্চিমবাংলায় ৪০ হাজার বেকারের চাকুরি দিবার কথা ঘোষণা করেছেন;

(খ) সত্য হ'লে, এ ব্যাপারে ৩১শে ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত মোট কত দরখাস্ত সরকার পেয়েছেন;

(গ) এইসমস্ত দরখাস্ত বাছাইয়ের কাজ কবে নাগাদ সম্পূর্ণ হবে;

(ঘ) বেকারদের কর্মে নিয়োগের ব্যাপারে সরকার কি পদ্ধতি অবলম্বন করেছেন; এবং

(ঙ) ১৯৭২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কোন নিয়োগপত্র ছাড়া হয়েছে কিনা এবং হ'লে কতগুলি ক্ষেত্রে?

[2—2-10 p.m.]

**ডাঃ গোপালদাস নাগ:** (ক) ২রা অক্টোবর, ১৯৭২ এক বিজ্ঞপ্তিতে ১৭,০০০ সরকারী চাকুরির শূন্যপদ পূরণের কথা ঘোষণা করা হইয়াছে।

(খ) সরকার মোট ৪,০২,১৭৫ খানা দরখাস্ত পেয়েছেন এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে প্রায় ১০ লক্ষ নাম পাওয়া গিয়াছিল।

(গ) দরখাস্তগুলি ইতিমধ্যে নথীভুক্ত করা হইয়াছে। নিয়োগের জন্য প্রার্থী বাছাইয়ের কাজ চলিতেছে।

(ঘ) মন্ত্রিসভার সদস্যদের লইয়া ছয়টি পৃথক সাব-কমিটি গঠিত হইয়াছে। ছয়টি পৃথক "সেল" এই সাব-কমিটিগুলির সহিত যুক্ত আছে। এই সমস্ত সাব-কমিটি দ্বারা নির্বাচিত প্রার্থীদের নাম নিয়োগের জন্য সংশ্লিষ্ট বিভাগে পাঠাইয়া দেওয়া হইতেছে।

(ঙ) না।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এ পর্যন্ত কতজন চাকুরী প্রার্থীকে নিয়োগপত্র পাঠান হয়েছে জানাবেন কি?

**ডাঃ গোপালদাস নাগ:** (ঙ) এর উত্তরে বলছি না এবং এটা ৩১এ ডিসেম্বর পর্যন্ত। আজ পর্যন্ত বিভিন্ন সাব-কমিটি নির্বাচিত ক'রে বিভিন্ন দপ্তরে যা পাঠিয়েছেন তার সংখ্যা হচ্ছে ক্লাস থ্রি-র জন্য ২৫৪ এবং ক্লাস ফোর-এর জন্য ৯৯৮।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই চাকরি দেবার কাজ কবে সম্পূর্ণ হবে?

**ডাঃ গোপালদাস নাগ:** তা বলা সম্ভবপর নয়। প্রায় ১৪ লক্ষ নামের মধ্যে থেকে সব বাছতে হবে। সুতরাং সুনির্দিষ্টভাবে নির্ধারিত সময় বলা শক্ত। তবে মন্ত্রিসভার সাব-কমিটি-কে অনুরোধ করা হয়েছে আগামী মার্চ মাসের মধ্যে এই কাজ সম্পূর্ণ করতে।

**Shri A. H. Besterwitch:** Sir, the Hon'ble Minister says that 3,000 and odd applicants are going to get appointment. That was in October and this is ending February to day. So I want the Hon'ble Minister to state whether these applicants who are supposed to get appointments will get the appointment letters as well as retirement letters on the same date?

**Dr. Gopal Das Nag:** At least we are trying to avoid that trouble.

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি সাব-কমিটি কাকে কাকে নিয়ে গঠিত হয়েছে এবং কি পদ্ধতিতে তাঁরা ফাইনাল করছেন?

**ডাঃ গোপালদাস নাগঃ** মন্ত্রিসভার সদস্যদের নিয়ে ৬টি সাব-কমিটি হয়েছে এটা বলা হয়েছে। প্রত্যেক সাব-কমিটির যদি আলাদা নাম চান, তা হ'লে সময় দিতে হবে। কি প্রিন্সিপলে অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে সেটা আপনাদের ব'লে দিতে পারি। প্রিন্সিপল যেটা চীফ মিনিস্টার ঘোষণা ক'রে দিয়েছেন

Need should be the guiding factor and thereafter educational qualifications and experience in that order.

আমরা যেভাবে গ্রুপিং করেছি সেই গ্রুপিং হচ্ছে সিডিউল্ড কাস্ট অ্যান্ড সিডিউল্ড ট্রাইব, যারা ব্যাকওয়ার্ড পিপল তারা প্রথম। এক্সইভাকুইজ ক্যাম্প এমপ্লয়িজ, এক্সসেনসার্ট অ্যান্ড ইলেকসান ওয়ার্কার্স, অ্যাপ্লিক্যান্টস হ্যাভিং নো আর্নিং মেম্বার ইন দি ফ্যামিলি। লাস্ট ক্যাটিগোরি হচ্ছে আদার্স। এই আদার্সের মধ্যে মেরিট ইজ দি ফার্স্ট কনসিডারেসান। এই গাইডলাইন অনুযায়ী বিভিন্ন সাব-কমিটি সিলেক্ট করছেন, সিলেক্ট ক'রে যে নামগুলি পাঠিয়ে দিচ্ছেন বিভিন্ন অ্যাপয়েন্টিং অথরিটি তাদের ডাকছেন, ডেকে তাদের ইন্টারভিউ ভেরিফিকেসান করছেন, ভেরিফিকেসান ক'রে তাঁরা অ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন।

**শ্রীকানাই ভৌমিকঃ** আপনি যতগুলি ইতিমধ্যে অ্যাপয়েন্টমেন্ট পাঠিয়েছেন তার মধ্যে এই ক্যাটিগোরির কতগুলি গেছে?

**মিঃ স্পীকারঃ** অ্যাপয়েন্টমেন্ট পাঠান হয় নি বলেছেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বিভিন্ন সংবাদপত্রে সন্দেহ প্রকাশ করা হয়েছে ৪০ হাজার চাকরি আছে কিনা। আপনি কি দয়া ক'রে জানাবেন সত্যই ৪০ হাজার পদ খালি আছে?

**ডাঃ গোপালদাস নাগঃ** ৪০ হাজারের কথা বলি নি, ১৭ হাজারের কথা বলা হয়েছে, কমিটেড টু অ্যাপয়েন্ট ১৭,০০০ পিপল। অক্টোবর, ১৯৭২ খবরের কাগজে বিজ্ঞাপন দেওয়া হয়েছিল তার কপি আমার কাছে আছে। ১৭ হাজার সম্বন্ধে বিজ্ঞাপন দেওয়া হয়েছে যে সরকার তাদের অ্যাপয়েন্ট করবেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কিন্তু সংবাদপত্রে ৪০ হাজারের কথা প্রকাশ হয়েছে।

**ডঃ গোপালদাস নাগঃ** সেটা প্রাইমারী টিচার্স, স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সমস্ত এটার সঙ্গে আনছেন কেন, তার সঙ্গে এটার কোন সম্পর্ক নেই।

**শ্রীসরোজ রায়ঃ** আপনি বললেন কোন চাকরি দেওয়া হয় নি। মন্ত্রিমহাশয় কি জানেন ক্ষুদ্র সেচ বিভাগে লিফট ইরিগেশানের জন্য ইতিমধ্যে কয়েক শতকে চাকরি দেওয়া হয়েছে এবং তাদের অ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়ে বিভিন্ন জায়গায় পাঠিয়ে দেওয়া হয়েছে। যেসব জায়গায় পাঠান হয়েছে সেইসব জায়গায় মেসিন না থাকার জন্য তাদের ফিরে আসতে হয়েছে। মেদিনীপুর জেলায় এই রকম ১০৮ জনকে চাকরি দেওয়া হয়েছে এটা কি আপনি জানেন?

[2-10—2-20 p.m.]

**ডঃ গোপালদাস নাগঃ** এটা বোধ হয় টেকনিক্যাল পোস্টে। ওই ১৭ হাজারের মধ্যে এটা নয়।

**শ্রীকানাই ভৌমিকঃ** আপনারা এই নীতি ঠিক করেছেন যে, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের দেবেন। আমার প্রশ্ন হচ্ছে আপনারা কি কোন পারসেন্টেজ ঠিক করেছেন যে, এত সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের মধ্যে দেওয়া হবে?

**ডাঃ গোপালদাস নাগঃ** পারসেন্টেজ একটা আছে সেই অনুসারেই করা হবে।

**শ্রীকানাই ভৌমিকঃ** পারসেন্টেজটা কত?

**ডাঃ গোপালদাস নাগঃ** ফিফ্‌টিন পারসেন্ট।

**শ্রীকানাইলাল ভৌমিকঃ** মন্ত্রিমহাশয় বললেন সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের ক্ষেত্রে রিজার্ভেসন অব সিটস্‌ এই নীতি পালন করা হচ্ছে। এর পারসেন্টেজ-টা জানাবেন কি?

**ডাঃ গোপালদাস নাগঃ** ফিফ্‌টিন পারসেন্ট এবং ফাইভ পারসেন্ট।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** এটা মেণ্টেন করা হচ্ছে কি?

**ডাঃ গোপালদাস নাগঃ** সেই গাইডলাইন অনুসারেই কাজ হচ্ছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** খাদ্য বিভাগে যে প্রায় ৪০০ অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে সে সম্বন্ধে কিছু বলতে পারেন।

**ডাঃ গোপালদাস নাগঃ** এর সঙ্গে আমাদের ওই ১৭ হাজারের কোন সম্পর্ক নেই। এটা আপনি খাদ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারেন।

**শ্রীসরোজ রায়ঃ** আপনি কয়দিনের মধ্যে এই কমিটির নামগুলো প্লেস করতে পারবেন জানাবেন কি?

**ডাঃ গোপালদাস নাগঃ** কালকেই দেব।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মন্ত্রিমহাশয় কি মনে করেন ক্লাস থ্রি পোস্টে নিয়োগের জন্য পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে নিয়োগ করা উচিত?

**ডাঃ গোপালদাস নাগঃ** এগুলি নন-পি এস সি পোস্ট।

**শ্রীকানাই ভৌমিকঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই পোস্ট-গুলোতে পাবলিক সার্ভিস কমিশন বা সেই রকম কোন কমিটির মাধ্যমে নেওয়া হত কিনা?

**ডাঃ গোপালদাস নাগঃ** না। এগুলি নন-পি এস সি পোস্ট।

**শ্রীকানাই ভৌমিকঃ** ডিপার্টমেন্টালী হত, এটা কি ঠিক?

**ডাঃ গোপালদাস নাগঃ** হ্যাঁ।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয় বলেন যে, সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের চাকুরির সংরক্ষণের জন্য ব'লে দেওয়া হয়েছে। আপনি কি হাউসে এই আশ্বাস দিতে পারেন যে, যেটা ব'লে দেওয়া হয়েছে সেটা রক্ষা করা হবে?

**ডাঃ গোপালদাস নাগঃ** এটা যথাসম্ভব চেষ্টা করা হবে এবং সেই অনুযায়ী সার্কুলার ক্যাবিনেট সাব-কমিটিকে দিতে হয়।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌-দের যে অগ্রাধিকার দেওয়া হয়েছে সেটা রক্ষা করবার দায়িত্ব মন্ত্রিসভার। আমি জানতে চাই, সেটা রক্ষা করা হবে কিনা? চেষ্টা করা হবে ব'লে অনেক বছর কেটেছে। কাজেই আমি জানতে চাই এই বছর থেকে এটা রক্ষা করা হবে কিনা?

**ডাঃ গোপালদাস নাগঃ** রক্ষা করা হবে, কিন্তু এটা নির্ভর করে যতগুলো পোস্ট আছে তার জন্য সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবসদের মনোনয়নের জন্য দরখাস্ত থাকা দরকার। এটা রক্ষা করা হবে সাবজেক্ট টু সার্টেন কন্ডিসনস্‌।

**Shri Gangadhar Pramanik:** I may assure the Ministry that sufficient number of applications have been given.

**Dr. Gopal Das Nag:** I can assure you that under that condition all the commitments will be fulfilled.

**Shri A. H. Besterwitch:** May I know on what condition do the Scheduled Castes and Scheduled Tribes men get the appointment?

**Dr. Gopal Das Nag:** Sufficient number of applicants should be there and, requisite qualification for requisite post.

**Shri A. H. Besterwitch:** Requisite qualification is a different thing, but you said, there are certain conditions.

**Dr. Gopal Das Nag:** The condition is that there should be sufficient number of applicants.

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আমার প্রশ্ন হচ্ছে ৪০ হাজার চাকরি দেবার কথা ঘোষণা করা হয়েছিল অথচ এখন বলছেন ১৭ হাজার। আপনি ক্যাটাগোরিক্যালী আন্সার দিন যে ৩০ হাজার ঘোষণা করা হয়েছিল কি হয় নি?

**ডাঃ গোপালদাস নাগ:** আপনি সবটা গুলিয়ে ফেলছেন। আমরা ১৭ হাজারের কথা বলেছিলাম, আর যেটা স্টেট ইলেকট্রিসিটি বোর্ড এবং সাম অটনমাস অর্গানাইজেসন্স, প্রাথমিক টিচার্স প্রভৃতি এর সংগে আপনি জড়িয়ে ফেলেছেন।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** কিন্তু ক্যাটাগোরিক্যালি আপনারা খবরের কাগজে বিজ্ঞাপনের মারফত বলেছিলেন ৪০ হাজারের কথা।

**Mr. Speaker:** You can have your own inference. He has said that officially it has not been announced.

**শ্রীসরোজ রায়:** আপনি বললেন এখানে যে, কোন চাকরি দেওয়া হয় নি, কিন্তু আমি আপনাকে জানাতে চাই, পূর্ত এবং সেচ বিভাগে লিফট ইরিগেশনের জন্য ইতিমধ্যেই অনেককে চাকরি দেওয়া হইয়াছে।

**ডাঃ গোপালদাস নাগ:** তা আমার জানা নেই।

**Shri A. H. Besterwitch:** In the Cabinet it was discussed and the Chief Minister has categorically said that by December 31, 40 thousand employment will be made. But today the Labour Minister has said otherwise.

**Mr. Speaker:** Your information is based from newspaper report only. Has he made any categorical statement on the floor of the House regarding employment of 40 thousand people? If that was so then you can pinpoint him. You cannot accuse him by merely quoting from newspaper report. I think now you have got the information from the Labour Minister that so far as 17 thousand employment is concerned, recruitment is going to be made.

**(Unstarred Questions to which written answers were laid no the table)**

**জয়ন্তী-গ্রাম**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪।) **শ্রীঅমলেশ জানা:** কৃষি এবং সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, স্বাধীনতার রজত-জয়ন্তী বছরে পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে একটি ক'রে 'জয়ন্তী-গ্রাম' গ'ড়ে তোলার পরিকল্পনা সরকার কর্তৃক গৃহীত হয়েছে এবং ঐ পরিকল্পনার অন্তর্গত কর্মসূচীসমূহ রূপায়ণের জন্য সময়সীমা নির্দিষ্ট রয়েছে; এবং

(খ) থাকলে, এই রাজ্যের কতগুলি ব্লকে ঐ পরিকল্পনাভুক্ত কোন্ কোন্ কর্মসূচী ৩১এ জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত রূপায়িত হয়েছে?

**কৃষি এবং সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, স্বাধীনতার রজত-জয়ন্তী বর্ষে পশ্চিমবঙ্গের প্রতিটি ব্লকে একটি ক'রে 'জয়ন্তী-গ্রাম' গ'ড়ে তোলার পরিকল্পনা সরকার কর্তৃক গৃহীত হয়েছে। এই পরিকল্পনার অন্তর্গত কর্মসূচীসমূহ রূপায়ণের জন্য সময়সীমাও নির্দিষ্ট হয়েছে।

(খ) ৩১এ জানুয়ারি পর্যন্ত এই পরিকল্পনাভুক্ত কর্মসূচীর মধ্যে ২৫৪টি ব্লকে 'জয়ন্তী-গ্রাম' নির্বাচনের কাজ সম্পন্ন হয়েছে।

### পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা

**১৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮২।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গে ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত বেকারের সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে শিক্ষিত, অর্ধশিক্ষিত এবং অশিক্ষিত বেকারের সংখ্যা কত?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জাতীয় কর্মসংস্থার (এন ই এস) হিসাব মত ৩১এ ডিসেম্বর, ১৯৭২ তারিখ পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কর্মপ্রার্থীর সংখ্যা ১,৩৭৮,৮৮০ (৩১এ জানুয়ারী, ১৯৭৩ তারিখের পরিসংখ্যান এখনও পাওয়া যায় নাই।)।

(খ) শিক্ষিত অর্ধশিক্ষিত এবং অশিক্ষিত কর্মপ্রার্থীর সংখ্যা নিম্নরূপঃ—

| | | জন |
|---|---|---|
| শিক্ষিত (ম্যাট্রিক ও তদূর্ধ্ব) | ... | ৬৪৮,৪৭৪* |
| স্কুল ফাইনালের নিম্নে | .. | ৬৫৭,১৩০* |
| অশিক্ষিত | .. | ৭৩,২৭৬* |

অর্ধশিক্ষিতের কোন পরিসংখ্যান রাখা হয় না।

(* পরিবর্তনীয়।)

### কোরফা প্রজাদের রায়তি স্বত্ব

**২০।** (অনুমোদিত প্রশ্ন নং ২১১।) **শ্রীপঞ্চানন সিংহঃ** ভূমি-সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্বতন জমিদারের আমলের 'কোরফা' প্রজারা মধ্যস্বত্ব বিলোপের পর সরকারী মালিকানাধীনে 'রায়ত' প্রজারূপে স্বীকৃত হইয়াছেন কিনা;

(খ) হইয়া থাকিলে, খাজনার হার 'কোরফার' পরিবর্তে 'রায়ত' অনুযায়ী কমানোর বিষয়ে সরকার কোনও সিদ্ধান্তে উপনীত হইয়াছেন কিনা;

(গ) হইলে তদনুযায়ী কোনও নির্দেশনামা তহশীলদারদের নিকট পাঠানো হইয়াছে কিনা;

(ঘ) খাজনার এই পুনর্বিন্যাস কোন্ সাল হইতে কার্যকর হইবে; এবং

(ঙ) উভয়বিধ ('কোরফা' ও 'রায়ত') খাজনার হারের পার্থক্যের পরিমাণ কত?

**ভূমি সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ জমিদারী গ্রহণ আইন অনুযায়ী প্রজা পূর্বে যে হারে খাজনা দিতেন সেই হারেই খাজনা সরকারকে দেয়। কেবল যেসকল ক্ষেত্রে খাজনা ফসলে দেয় ছিল সেইসব ক্ষেত্রে খাজনা একর প্রতি বাৎসরিক নয় টাকা ধার্য হইয়াছে।

(গ) এবং (ঘ) প্রশ্ন ওঠে না।

(ঙ) মোটামুটিভাবে বলিতে গেলে জমিদারীগ্রহণের পূর্বে রায়তদের প্রদেয় খাজনার হার ছিল একর প্রতি বার্ষিক টাকা ৩·৮৭ এবং অধীনস্থ প্রজাদের ক্ষেত্রে ছিল টাকা ৭·১৯। প্রসঙ্গতঃ উল্লেখ করা যাইতে পারে যে, পরিবারভিত্তিক তিন একরের কম জমির মালিককে ১৩৭৬ সাল হইতে খাজনা দিতে হইবে না।

## Calling attention to matters of urgent public importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Department of Public Undertakings to make a statement on the subject of reported D.P.L. power cut to Durgapur industries—attention called by Sarbashree Abdul Bari Biswas and Sukumar Bandyopadhyay on 19th February, 1973.

**Dr. Zainal Abedin:** Mr. Speaker, Sir, the turbine of Unit No. 3 of Durgapur Project Organisation suddenly developed trouble as a result of which the unit was not available from 11th February, 1973. The induce cross belt of the boiler of Unit No. 3 had to be taken out due to heavy vibration which caused shutting down of Unit No 4 also. In the circumstances restriction had to be imposed on the consumers for a short period during the evening hours both on 13th February, 1973 and on 14th February, 1973. Restriction on 13th February, 1973 was only for 32 minutes and that for 14th February, 1973 was for two hours only. On 15th February, 1973 consumers were requested to effect voluntary cut by 25 per cent. in power off-take between 6 p.m. and 9 p.m. After emergency repair of the Units, the turbine of Unit No. 4 was cross belt from boiler No 4 and was lit up on 16th February, 1973. While Unit No. 4 was synchronised and started to generate power, restrictions on the local industries were withdrawn from the evening of 16th February, 1973.

**শ্রীকুমারদীপ্তী সেনগুপ্তঃ** আপনার অনুমতি নিয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**Mr. Speaker:** Not now. I call upon the Minister-in-charge of the Health Department to make a statement on the subject of supply of polluted drinking water to the Kalla hospital near Asansol affecting the health of 750 patients and 2,500 workers attention called by Shri Sukumar Bandyopadhyay and Shri Abdul Bari Biswas on the 20th February, 1973.

[2-20--2-30 p.m.]

**Shri Ajit Kumar Panja:** Mr. Speaker, Sir, Kalla hospital at Asansol near the district of Burdwan belongs to the Coal Mines Labour Welfare Board. The water supply arrangement for this hospital has been made by the said Board, the source being a well on the bank of a rivulet. The surface flow of the rivulet is practically non-existent. There is a well on the bank of the rivulet from which the water is pumped to a reservoir and supplied to this hospital and its quarters. The supply is very insufficient and it is likely that the quality of the water may not be quite up to the mark. On the ground of insufficiency of water supply the hospital authorities applied to the Public Health Engineering Directorate, Government of West Bengal, for supply of water from the system of Ranigunge Coal Field Area Water-Supply Scheme. Arrangements are being made by the Public Health Engineering Directorate for supply of water from the R.C.F.A. Water Supply System. Water distribution system for the purpose has already been constructed. But the trunk main pipe extending to the zonal elevated reservoir for the area from which water is to be supplied has been damaged at Jahargarh by miscreants. This has already been reported to the police. However, the damages are being repaired. It is expected that it will be completed in a very near future. After the repair is done and the trunk main pipe of R.C.F.A. System with its valves in different locations are tested, the water supply to Kalla hospital will commence.

**Mr. Speaker:** I have received 12 notices of Calling Attention on the following subjects, namely :—

1. Rise in price of coal—from Shri Samsul Alam Khan and Dr. A. M. O. Ghani.
2. Arrangements for relief for draught-affected Gosaba constituency—from Shri Paresh Chandra Baidya.
3. Crisis in availability of chemical fertilisers specially of urea—from Shri Kanai Bhowmick, Dr. Omar Ali, Shri Saroj Roy and Shri Bhupal Chandra Panda.
4. Arrangements for Relief for the fishermen in drought-affected areas—from Shri Nitaipada Sarkar.
5. Police inaction in arresting the widespread dacoity and theft in Taldangra constituency from Shri Phani Bhusan Singhababu.
6. Formation of a State Food Corporation in West Bengal from Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharya and Shri Shambhu Narayan Goswami.
7. Provision for compensation for the families of the two labourers who were killed in an accident at Farakka Barrage on 21st February, 1973- from Shri Kashinath Misra.
8. Arrest of 143 Youth Congress and Chhatra Parishad volunteers on 21st February, 1973 at Belghoria from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay and Shri Kashinath Misra.
9. Reported situation arising out of the partial attitude adopted by police in Alipurduars in North Bengal from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay and Shri Sarat Chandra Das.
10. School teachers faced with great economic hardship due to non-receipt of salary for want of deficit grant reaching the schools—from Shri Md. Dedar Baksh.
11. Construction of Gajanipur-Natidanga and Rajapur-Bakshipur Roads - from Dr. Md. Ekramul Haque Biswas.
12. Lock out declared in the Saraswati Press from 21st February, 1973 - from Shri Aswini Roy.

**Mr. Speaker:** I have selected the notice of Shri Samsul Alam Khan, and Dr. A. M. O. Ghani on the subject of rise in price of coal. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible or give a date for the same.

**Shri Gyan Singh Sohonpal:** On Wednesday, Sir.

**Mr. Speaker:** My office has received one letter from Shri K. Bhattacharya, Private Secretary to Minister of State, wherein amongst other things, it was stated that 'I am further directed to request you to kindly hold over the Assembly Questions, if any, to some other dates after 25th February, 1973'.

Honourable Members, I have an important announcement to make. According to rule 50 of the Rules of Procedure, after a question is placed on the printed list of questions for a particular day the right to ask for postponement has been conceded to the Member giving notice. Though this concession has not been extended under the rule itself to a Minister giving

answer to the question, as a matter of convention, however, questions have been postponed under orders of the Speaker on the ground that the particulars sought for have not been available or that a Minister is otherwise pre-occupied for which he is unable to attend the House, etc. etc. The privilege thus extended should, however, be very sparingly used and the order for postponement should not be expected to be passed as a matter of course but should invariably be obtained on prior application made by the Minister in this behalf.

It should also be noted in this connection that under rule 311 the Speaker cannot take cognizance of a notice which is not addressed by the Hon'ble Minister himself. The aforesaid rule lays down that all notices should be addressed by a Member, irrespective of the fact whether he is an ordinary Member or a Minister, to the Secretary.

I have to make this announcement because I find that of late there is a tendency on the part of Secretariat Officers to ignore the provisions of this rule and ask for postponement of questions straightway. In future I shall take no cognizance of such letters or notices addressed to the Secretary.

I have received an intimation from S.D.J.M., Asansol, that Shri Haradhan Roy, son of Rakhal Chandra Roy, M.L.A. of Napur P.S., Raniganj, district Burdwan, has been arrested in connection with Raniganj Police case No. 29, dated 20th February, 1973, under section Nos. 147/248/148/364/326/307, I.P.C. and he has been remanded to jail custody.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীহারাধন রায় এখন পর্যন্ত শপথ গ্রহণ করেন নাই, যদিও নির্বাচিত হয়েছেন। এক্ষেত্রে তাঁকে কি আমরা বিধানসভার বৈধ সভ্য বলে মনে করতে পারি? এ বিষয়ে আপনার রুলিং চাচ্ছি।

**Mr. Speaker:** The matter being a very intricate one, I had occasion to send a similar matter when such a question arose previously in the last Session, to the Advocate-General for his opinion. Now I have received the opinion of the Advocate-General. For intimation of the Members of the House I should read it out. The matter which was referred to was in respect of Shri Santashri Chatterjee and Shri Jeerat Ali Mondal.

[2-30—2-40 p.m.]

Now, the opinion that has been given is this:

Shri Santasree Chatterjee and Shri Jeerat Ali Mondal are Members of the West Bengal Legislative Assembly and continue to be so, although they have not taken oath or affirmation and have in fact boycotted the proceedings of the House.

Although the two intimations received by the Hon'ble Speaker relating to the arrest of the above two Members are not strictly according to the provisions of rule 231 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I think the Hon'ble Speaker should read out the said communication in the House as it is now in session under rule 233.

So I have consulted the expert opinion and it is his opinion that it should be read out under rule 233.

### Thirteenth Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the Thirteenth Report of the Busine Advisory Committee which at its meeting held on the 21st February, 1973 my Chamber considered the question of allocation of dates and time f disposal of Legislative/Financial Busniess and recommended as follows:—

Friday, 23-2-1973 ... (i) Private Members' Business—2½ hours.

(ii) Half-an-hour Discussion under rule 58 on th Bengal Pavilion at Asia '72 Fair by Sh Ramendra Nath Dutt—½ hour.

(iii) Motion under rule 185 on the nationalisatio of Tea Gardens of West Bengal by Shi Sukumar Bandyopadhyay—1 hour.

Monday, 26-2-1973 (3 p.m.) ... Presentation of Budget Estimates for 1973-74.

Tuesday, 27-2-1973 ... (i) Business remaining from 22nd February, 1973 if any.

(ii) The Bengal Excise (Amendment) Bill, 1973 (Introduction, Consideration and Passing)— 1 hour.

(iii) The West Bengal Mining Settlements (Healtl and Welfare) Bill, 1973. (Introduction, Con sideration and Passing)—1 hour.

Wednesday, 28-2-1973 .. (i) The Bengal Motor Vehicles Tax (Amendment Bill, 1973. (Introduction, Consideration anc Passing)—½ hour.

(ii) The Police (West Bengal Amendment) Bill 1973. (Introduction, Consideration anc Passing) 1 hour.

(iii) The Bengal Co-operative Societies (Amend ment) Bill, 1973. (Introduction, Consideratior and Passing)—2½ hours.

Thursday, 1-3-1973—General discussion on Budget for 1973-74.

Friday, 2-3-1973—General discussion on Budget for 1973-74.

Monday, 5-3-1973—General discussion on Budget for 1973-74.

Tuesday, 6-3-1973—General discussion on Budget for 1973-74.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, I beg to move that the Thirteenth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then agreed to.

### Mention Cases

**Mr. Speaker:** Now, I go to Mention Cases.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, I rise on a point of information. I find that the Hon'ble Labour Minister is not present here now. I have repeatedly expressed in this House from the day I put my foot in that the labourers of Surugaon Tea Estate in the district of Jalpaiguri are not getting their wages for the last 4/5 months. They are also not getting any ration. I

have received letters which say that there have already been 4/5 deaths. Sir, I think, that the Government can easily take action by selling the tea in the form of distress sale and can pay the sale-proceeds to the workers so that they can live on. I find that there has already been 4/5 distress sales and the workers are working to maintain the Tea Gardens. If this is the condition and the Government are not taking any interest, it is a very difficult problem. I am rushing to the place tomorrow morning. I have no other alternative because I have to see what is happening there and this letter has come during the Assembly time. For the last one month I have been pressing the department and the Government, but they are not taking any action. So, I hope, Government would immediately take action so that the tea is sold in the form of distress sale and the amount received out of it can be paid to the workers.

**শ্রীশেখ দৌলত আলিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি এবং সেই সংগে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার মহকুমা সহ সুন্দরবন এলাকার চাষীরা আজকে অনাহারে ভুগছে। আমাদের সরকার তরফ থেকে ধানকলের মিলমালিকদের যে চাল তৈরি করতে দেওয়া হয় সেখানে ধানের দর যা করা হয়েছে এবং ঐ মিলমালিকরা এফ সি আই-কে যে দামে চাল দেয় তার অনেক তফাৎ। যার ফলে ঐ এলাকার চাষীভাইরা তাদের নিজেদের বোনা ফসল ভোগ করতে পারছে না। তারা সরকারের নির্ধারিত মূল্যে ধান বিক্রি করছে এবং মাত্র কয়েকটি মিল-মালিককে সেই ধান কেনার অধিকার দেওয়া হয়েছে এবং তারা তাদের ইচ্ছা মত ধান কিনছে। এবং এই ভাবে ধান কেনার ফলে চাষীরা ঠিকমত ধান তাদের বিক্রি করতে পারছে না। ফলে চাল চোরা পথে অন্য জায়গায় পাচার হয়ে যাচ্ছে। সরকারের অর্ডার মত কাজ হচ্ছে না ঐ মিলমালিকদের জন্য। একদিকে এখানে টি আর স্কীমের কাজ নাই, অন্য দিকে রেশনে যে চাল দেওয়া হচ্ছে, তাও সর্বত্র পাওয়া যাচ্ছে না। তারা ধানউৎপাদন করে অথচ সেই ধান তারা ভোগ করতে পারছে না। আজকে যে কর্ডনিং প্রথা চালু রয়েছে তার ভিতর দিয়ে চোরাই পথে হাজার হাজার টন চাল পাচার হয়ে যাচ্ছে। আজকে যেখানে সুন্দরবন এলাকার উন্নয়ন ও প্রগতির প্রশ্ন নিয়ে চীৎকার করছি আলোচনা করছি, প্ল্যান প্রোগ্রাম করছি সেখানে আজকে মানুষ খেতে পাচ্ছে না। যদিও তারা কোন মতে লোনা জল থেকে ফসল তুলেছে তাও তাদের ভাগ্যে জুটছে না। আমি এবিষয়ে খাদ্যমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে, যাতে ঐ এলাকার ধান ঐ থানের লোক ভোগ করতে পারে, তাদের ফসল যাতে বাইরে না চলে যায়, তার ব্যবস্থা করার জন্য। ঐ এলাকার লোক যেখানে বিক্রি করছে ৭৯ টাকায় মিলমালিকরে সেখানে এফ সি আই কিনছে ১২৮ টাকায়। আমি আবেদন করছি যে, ঐ এলাকার চাল ঐ এলাকার রেশনে দেওয়া হোক। কারণ ঐ এলাকার লোক সেই ধান উৎপাদন করবে আর তারা তা ভোগ করতে পারবে না এর প্রতিকার আমি আপনার কাছে চাচ্ছি।

[2-40– 2-50 p.m.]

**শ্রীশম্ভুনারায়ণ গোস্বামীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকুড়া জেলার ওন্দা থানার দুটি নারকীয় ঘটনার কথা মাননীয় সদস্যদের কাছে, মন্ত্রিসভার কাছে তুলে ধরতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে এই ওন্দা থানার ঘটনাটি যে কাগজে বেরিয়েছিল সেটি এখানে পড়ে দিচ্ছি। বাঁকুড়া জেলার অধীন ওন্দা থানার অন্তর্গত বেলিয়াড়া মৌজার বেলাই বিলের মাঠে একটি ১০/১২ বৎসর বয়সের অপরিচিত বালকের মৃতদেহ পাওয়া গিয়াছে। তার পরদিন সকালে উক্ত স্থানের অনুমান দুই মাইল উত্তর-পূর্বে মণিপুর মৌজার ছোট ডাংগার মাঠে অন্য একটি ২/৩ বৎসর বয়সের অপরিচিত বালকের মৃতদেহ পাওয়া গিয়াছে। উভয় বালকের গলা সামনের দিক হইতে অর্ধেক কাটা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সেদিন আমি বাঁকুড়া জেলার আর একটি থানায় এক মহিলার উপর অত্যাচারের ঘটনা আপনার মাধ্যমে তুলে ধরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বাঁকুড়া জেলার পুলিস সুপার, পুলিস কর্তৃপক্ষ এবং থানার ও সি-র কাছে বারে বারে এই সব ঘটনাবলী তুলে ধরেছি, কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত একটিরও কোন তদন্তের ব্যবস্থা

করা হয় নি। এই সব ঘটনার পরে ঐ এলাকার মানুষের মধ্যে একটি ভীতি ও সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে বলতে চাই যে, বাঁকুড়া জেলার ওন্দা থানায় একের পর এক এই রকমভাবে হত্যাকান্ড ঘটে যাচ্ছে, পুলিসী নির্যাতন হচ্ছে, অথচ সেখানকার পুলিস সুপার, ও সি বহাল তবিয়তে, কোন কথা না শুনে, কাজ চালিয়ে যাবে, কোন তদন্তের ব্যবস্থা হবে না, এ ভাবা যায় না। এই ব্যাপারে বাঁকুড়া জেলা কংগ্রেসের কোন ছেলে যদি জানতে যায় ও সি-র কাছে, তা হলে তিনি বিরক্ত হন এবং এমনও ঘটনা দেখা গেছে যে, কংগ্রেসের ছেলেদের নামে ১০৭ ধারা করা হয়েছে পুলিসকে বিরক্ত করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে জানাতে চাই যে, এই সব কেসের সংগে পুলিসের কোন যোগ আছে কিনা এবং এই নারকীয় হত্যাকান্ডের কোন এনকোয়ারীর ব্যবস্থা হবে কিনা—এই সব ঘটনা প্রশমনের জন্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীভবতারণ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলার একটি বিশেষ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিমহোদয় এবং সভার মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার জেলা নিতাই দুর্ভিক্ষের কবলে পড়ে। এই কথা আমরা বৃটিশ আমল থেকেই শুনে আসছি এবং সেই অবস্থার খুব একটা পরিবর্তন হয়েছে মনেই হয় না। আমি যে প্রসঙ্গটি এখানে উল্লেখ করতে চাই সেটি হচ্ছে এই, সরকার সম্প্রতি একটি অর্ডার জারী করেছেন যার ফলে সেখানকার প্রায় ১০০ দুঃস্থ যাঁতা কর্মী যারা কিছু গম ভেঙ্গে দৈনিক উপার্জন করতো সেটা বন্ধ করে দেবার ফলে তারা এখন বেকারীর সম্মুখীন হয়েছে। এর ব্যাকগ্রাউন্ড না জানলে ইতিহাসটা ঠিক বোঝা যাবে না। বাঁকুড়া জেলা খুবই দুঃস্থ জেলা। জমিদারীগ্রহণ আইনের ফলে বাঁকুড়া জেলার দুটি এলাকা এবং মেদিনীপুর জেলার দুটি এলাকা ছাড়া আর বাকি এলাকার মানুষ বোধ হয় এত ক্ষতিগ্রস্ত হয় নি। একজন ভদ্রমহিলা তিনি ১০ বিঘা জমি ভোগ করতেন। তিনি আজ পথের ভিখারী। এই অবস্থা প্রতিকারের জন্য ডাঃ রায় কতকগুলি মেয়ে-ছেলেকে যাঁতায় ভাঙার জন্য ১৷৷/২ কেজি করে দিতেন। সেখানে এই ধরনের একটি যাঁতা সেন্টার গড়ে উঠেছিল। বাঁকুড়া জেলার কুটির শিল্পগুলি আজকে মৃত-প্রায় হয়ে গেছে। এই অবস্থা প্রতিকারের জন্য ডাঃ রায় যাঁতা সেন্টার করেছিলেন। সেগুলি সম্প্রতি বন্ধ করে দেওয়া হয়েছে। তার ফলে তারা এখন দলে দলে ঘুরে বেড়াচ্ছে এবং আত্মীয়-স্বজনদের কাছে ভিক্ষা করছে, লোকদের কাছে ভিক্ষা করছে, আমাদের কাছে এসে হামলা করছে, সরকারী অফিসের কাজকর্ম একেবারে অসম্ভব করে তুলেছে, অফিসারদের কাজ করতে দিচ্ছে না বললেই চলে। আমাদের সেখানে টেকা মুস্কিল হয়ে উঠেছে। সেখানকার এই অবস্থা প্রতিকারের ব্যবস্থা করা হোক এবং ঐ দুঃস্থ মহিলাদের আবার ঐ কর্মে নিয়োগের সুযোগ ক'রে দেওয়া হোক, আপনার মাধ্যমে এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশীষ মহম্মদ:** মাননীয় স্পীকার মহাশয়, ১৯৭১ সালের ২১এ আগস্ট রাত্রে গোসাবা থানার কচুখালি গ্রামের আর এস পি নেতা শ্রীসন্তোষ কয়ালকে তাঁর ঘরে ঢুকে একদল দুর্বৃত্ত হত্যা করে। তাঁর দেহে ২৭টি ছুরির দাগ ছিল। এই সন্তোষ কয়াল ১৯৭১ সালে জয়নগর (তপসিলী) লোকসভা কেন্দ্র থেকে প্রার্থী হিসাবে দাঁড়িয়েছিলেন। তাঁকে হত্যা করা হয়েছে, কিন্তু এ পর্যন্ত সে সম্পর্কে যথোপযুক্ত তদন্ত করা হ'ল না এবং আসামীদেরও এ পর্যন্ত অ্যারেস্ট করা হ'ল না। তারা এখনও বেপরোয়াভাবে এলাকায় ঘুরে বেড়াচ্ছে এবং সন্ত্রাসের সৃষ্টি করছে। মাননীয় স্পীকার মহাশয়, শুধু তাই নয়, এই আসামীরা, যারা সাক্ষী দিতে প্রস্তুত ছিলেন এবং এখনও আছেন তাঁদের ভয় দেখাচ্ছে এবং গ্রামে সন্ত্রাসের সৃষ্টি করছে। এর ফলে গ্রামের সাধারণ মানুষ সন্ত্রস্ত হয়ে পড়ছে। স্যার, আপনি দেখেছেন গত কয়েকদিন ধ'রে সরকার পক্ষ থেকেও পুলিসের সম্বন্ধে নানান কথা বলা হচ্ছে, অ্যালিগেসানও আসছে। পুলিস বিভিন্ন ক্ষেত্রে দেখা যাচ্ছে গুরুত্বপূর্ণ বিষয়ে লক্ষ্য করছে না। তারা আইন-শৃঙ্খলা যাতে ঠিক থাকে সেদিকেও তৎপর নয়। স্যার, এই আইন-শৃঙ্খলা ভঙ্গকারীদের মধ্যে পুলিসও আছে ব'লে আমি মনে করি এবং আমি মনে করি, এই পুলিসকে প্রশ্রয় দিচ্ছে গভর্নমেন্ট। কাজেই আমি অনুরোধ করবো অবিলম্বে এটা তদন্ত ক'রে আসামীদের অ্যারেস্ট করা হোক।

**শ্রীপ্রদ্যোতকুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। মেদিনীপুর জেলার দাঁতন এক নম্বর ব্লকের জন্য পাঁচ মাস আগে বোরো বাঁধের স্কীম দেওয়া সত্ত্বেও মহকুমাশাসক, জেলাশাসকের কাছ থেকে তার মঞ্জুরি আসে নি। যদিও স্যার, ঐ ব্লকে বোরো বাঁধ করার স্কোপ খুব কম— ২/৪টে স্কীম হতে পারে, আমরা মাত্র পাঁচটি স্কীম পাঠিয়েছিলাম, কিন্তু তার মঞ্জুরি আসে নি! যেখানে ফসল কম হবার জন্য বিশেষ ক'রে আদিবাসী শ্রমিকরা কাজের অভাবে কষ্টের মধ্যে দিন কাটাচ্ছে। এদিকে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকৃষ্ট ক'রে বলছি যে, ঐ স্কীমগুলি খুব বেশী টাকার নয়—পাঁচশো, এক হাজার বা দেড় হাজার টাকার স্কীম, সেগুলি মঞ্জুর করার ব্যবস্থা করুন এবং তা যদি সম্ভব না হয়, তা হ'লে অবিলম্বে টেস্ট রিলিফ দিয়ে সেখানকার শ্রমিকদের বাঁচবার ব্যবস্থা করুন।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্যালকাটা বয়েজ স্কুলের একটি অত্যন্ত স্বেচ্ছাচারমূলক, বে-আইনী, গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ ক'রে প্রতিবিধান দাবি করছি। এই ক্যালকাটা বয়েজ স্কুলের প্রিন্সিপ্যাল হচ্ছেন মিঃ ক্লিফোর্ড হিকস, যিনি সি পি এম-এর আমলে সৌভাগ্যপুষ্ট নমিনেটেড এম এল এ ছিলেন। তিনি সম্প্রতি তুঘলকী কায়দায় অত্যন্ত বে-আইনীভাবে সরকারী নীতির বিরুদ্ধে অরাজক অবস্থা সৃষ্টি ক'রে যে রকম ঘটনা ঘটাচ্ছেন তার একটা নজীর আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার সামনে তুলে ধরছি। এই মিঃ ক্লিফোর্ড হিকস যিনি সরকারের সৌভাগ্যপুষ্ট নমিনেটেড এম এল এ ছিলেন তিনি অত্যন্ত বে-আইনী ভাবে

**Mr. Speaker :** Mr. De, please don't make any comment on an ex-M.L.A. He was at one time an Hon'ble Member of this House. You state the facts without making any comment.

**শ্রীঅসমঞ্জ দেঃ** এই যে মিঃ ক্লিফোর্ড হিকস উইদাউট শোয়িং এনি রাইম অর রিজিন—স্কুল বোর্ডের নিয়মের অছিলায় স্কুলের সাথে সংশ্লিষ্ট দারোয়ান, সুইপার, ইলেকট্রিসিয়ান, প্যাম্পম্যান, অফিস বেয়ারা সহ ৪৩ জন কর্মচারীকে হঠাৎ ছাঁটাই ক'রে দিয়েছেন। এই কর্মচারীরা প্রায় ১০ বছর থেকে আরম্ভ ক'রে ৩০ বছর পর্যন্ত কাজ করছেন এবং আইন অনুযায়ী ডিয়ারনেস অ্যালাউন্স প্রভৃতি সমস্ত কিছু সুযোগসুবিধা তারা পাচ্ছিলেন। তাদের অপরাধ, তারা কংগ্রেসী সংস্থা নিখিল বঙ্গ বিদ্যালয় কর্মী সংস্থার সঙ্গে জড়িত। সব চেয়ে বড় কথা, মিঃ ক্লিফোর্ড হিকস কম্যুন্যালিজমের সঙ্কীর্ণতার বীজ ছড়াচ্ছেন। স্কুলের হিন্দু মুসলমান ৪৩ জন কর্মচারীকে ছাঁটাই ক'রে তিনি তার পরের দিন ২০ জন অ্যাংলো-ইন্ডিয়ান লোককে তার স্কুলের কর্মচারী হিসাবে নিযুক্ত করেছেন। পশ্চিমবাংলার বুকে এই ভাবে কম্যুন্যালিজমের বীজ মিঃ ক্লিফোর্ড হিকস, যিনি সি পি এম-এর একজন এজেন্ট তিনি ছড়াচ্ছেন। ঐ স্কুলের কর্মচারী সংস্থা এই বিষয়ে এডুকেশন মিনিস্টারের কাছে আবেদন জানিয়ে লিখেছেন। কিন্তু এক মাস দু'মাস হয়ে গেল, কোন সুরাহা হচ্ছে না। কাজেই আপনার মাধ্যমে অনতিবিলম্বে এই জিনিসের প্রতিকারের দাবি জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রি-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি খুব দুঃখিত এই ব্যাপারে একটা মেনশন গত বছর দিয়েছিলাম এবং সৌভাগ্যবশতঃ ত্রাণমন্ত্রী সেদিন উপস্থিত ছিলেন। তিনি এখানে সেদিন আশ্বাস দিয়েছিলেন যে, আমি এই ব্যাপারটা দেখবো। কিন্তু এক বছর হয়ে গেল জিনিসটা যেমন পূর্বে ছিল তেমনিই আছে। ১৯৭১ সালের বন্যা এবং ১৯৭২ সালের খরার ফলে মুর্শিদাবাদ জেলার ভরতপুর, বড়ঞা, খড়গ্রাম, কান্দি, বেলডাঙ্গা, বীরভূম জেলার বোলপুর, রামপুরহাট, বর্ধমান জেলার কাটোয়া, কেতুগ্রাম, মঙ্গলকোট, নদিয়া জেলার কালীয়াগঞ্জ প্রভৃতি এবং সুদূর গ্রামাঞ্চল থেকে হাজার হাজার দুস্থ লোক ঐ বেলুড় থেকে আরম্ভ ক'রে ব্যান্ডেল

পর্যন্ত প্রত্যেক স্টেশনের প্ল্যাটফর্মে এক বছর ধরে খোলা আকাশের নীচে ছোট ছোট ছেলে-মেয়ে নিয়ে বাস করছে। কারও অঙ্গে সম্পূর্ণ কাপড় নেই, অর্ধনগ্ন অবস্থায় তারা পড়ে আছে। এরা সমস্ত গ্রামাঞ্চল থেকে এসে ভিক্ষা ক'রে খাচ্ছে এক বছর যাবৎ। পূর্বে এই ব্যাপারে আমি মন্ত্রিমহাশয়কে বলেছিলাম এবং এই বিষয়ে একটা মেনশনও করেছিলাম। সমস্ত যাত্রী-সাধারণ যারা ট্রেনে যাতায়াত করছে, তারা তাদের দুঃখ-দুর্দশা দেখছে। আমাদের এই প্রগতিশীল সরকারের পক্ষে নিশ্চয়ই এটা সুনামের কথা নয়। কারণ প্ল্যাটফর্মে হাজার হাজার লোক অর্ধনগ্ন ভাবে অনাহারে, অর্ধাহারে তারা বাস করছে, সেটা নিশ্চয়ই একটা পরিতাপের বিষয় এবং এটা সরকারের দেখা উচিত। এছাড়া ঐ লোকগুলো পশ্চিমবাংলার বাইরের লোক নয়, অথবা বাংলাদেশের লোক নয়। তারা মুর্শিদাবাদ, নদিয়া, বীরভূম এবং বর্ধমানের কিছু অংশের লোক। এরা অত্যন্ত দরিদ্র, এদের মধ্যে সব শ্রেণীর লোক আছে। অবশ্য অধিকাংশ তফসিলী জাতির লোক আছে, এই অবর্ণনীয় দুর্দশার মধ্যে থেকে এদের রক্ষা করার জন্য মন্ত্রিমহাশয়রা অন্ততঃ তৎপর হন। বর্তমানে আমরা কোন দোষারোপ করছি না এই ব্যাপারে। কিন্তু এই ব্যাপারে একটা তদন্ত হওয়া উচিত। এবং পুনর্বাসন, খাদ্য এবং বস্ত্রের ব্যবস্থা যেন তাদের জন্য করা হয় সেদিকে মন্ত্রিমহাশয়রা দৃষ্টি দেবেন। কারণ এই সব স্টেশন দিয়ে বহুযাত্রী এবং অনেক বিদেশী পর্যটক যাতায়াত করেন, এটা সত্যই খুব দুঃখজনক, এই বিষয়ে যাতে সত্বর ব্যবস্থা অবলম্বন করা হয়, সেই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হীরা টি কোং গত তিনমাস হ'ল বন্ধ হয়ে গেছে। সেখানকার ৮০০ শ্রমিক ইউনিয়নের মাধ্যমে নানা ভাবে আন্দোলন করেছেন এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন যাতে সেই বন্ধ কারখানা খুলে যায়। কিন্তু দুঃখের কথা, বহু আবেদন-নিবেদন সত্ত্বেও এই সরকার কোন বলিষ্ঠ পদক্ষেপ নেন নি, যাতে ঐ সংস্থাটি খুলে ঐ ৮০০ জন শ্রমিক কর্মচারীর অন্ন সংস্থানের ব্যবস্থা আবার হতে পারে। আমি আপনার কাছে একটা টেলিগ্রাম পড়ে শোনাচ্ছি ঐ আলিপুরের হীরা টি কোং থেকে যেটা এসেছে তাতে পরিষ্কার বলা হয়েছে, গত তিন মাস যাবৎ আন্দোলন ক'রেও যখন কিছু হ'ল না, তখন তারা অনশনের পথে বসতে বাধ্য হচ্ছে এবং দিনের পর দিন না খেয়ে মরার চেয়ে এই অনশনের মাধ্যমে সরকারের কাছে তাদের দাবি পৌঁছে দেবে। সুতরাং এই ঘটনার গুরুত্ব অনুধাবন ক'রে শ্রমমন্ত্রী যেন এই বিষয়টি অতি শীঘ্র নিষ্পত্তি করেন এবং এই ৮০০ জন শ্রমিক কর্মচারীরা যাতে আবার তাদের কাজ ফিরে পান এবং তাদের পরিবার-পরিজন নিয়ে বাঁচতে পারেন, তার ব্যবস্থা করবেন। এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ ক'রে এই টেলিগ্রামটি আপনার সম্মুখে পেশ করছি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভার এবং বিশেষ করে স্বায়ত্তশাসন মন্ত্রিমহাশয়ের কাছে একটা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি, হাওড়া শহরের সম্পর্কে এবং ওখানকার মিউনিসিপ্যালিটির দপ্তরের চূড়ান্ত গাফিলতি সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ায় বর্তমানে কোন পৌরশাসন আছে বলে মনে হয় না। এই জন্য যে সেখানে পৌরসভার পক্ষ থেকে অবশ্য পালনীয় যে সব কর্তব্য কর্ম আছে, তার অধিকাংশ সেখানে পালন করা হয় না। দেখা গেছে প্রতি রাস্তায় জঞ্জালের স্তূপ, আবর্জনার স্তূপ পড়ে আছে। মিউনিসিপ্যালিটি যারা পরিচালনা করেন, তারা কোন কর্মপন্থা গ্রহণ করছেন না হাওড়ার কয়েক লক্ষ অধিবাসীর স্বাস্থ্য রক্ষার জন্য। ঐ মিউনিসিপ্যালিটির জনৈক ইনস্পেক্টার বিল্ডিং ডিপার্টমেন্টের যার নাম মহাদেব সাহা, যিনি ওখানকার বিল্ডিং ডিপার্ট-মেন্টের ইনস্পেক্টার হিসাবে কাজ করছেন তার প্রত্যক্ষ এবং পরোক্ষ সহযোগিতায় হাওড়া শহরের বিভিন্ন জায়গায় বে-আইনী বাড়ি গড়ে উঠছে এবং ঐ ভদ্রলোক নিজে ঠিকা নিয়ে নিচ্ছেন। তিনি কমন প্যাসেজের উপর কিংবা রাস্তার উপর সেফটিক যে পায়খানা আছে, সেই পায়খানার চেম্বার তৈরি করবার অনুমতি দিচ্ছেন। সেই সমস্ত পায়খানা থেকে জল গড়িয়ে রাস্তায় চলে যাচ্ছে, এবং হাওড়ার মানুষের স্বাস্থ্য নষ্ট হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সঙ্গে সঙ্গে একটা নির্দিষ্ট ঘটনার কথা আপনাকে জানাচ্ছি। শালকিয়ায় ১৮ নং ভরত দত্ত লেনের

বাড়ির মালিককে মহাদেববাবু কমন প্যাসেজ-এ পায়খানা তৈরি করবার অনুমতি দিয়েছেন এবং ১৭ নং ভবত দত্ত লেনের বাড়ির মালিককে ঐ কমন প্যাসেজের উপর পায়খানা তৈরি করিয়ে দেবেন, এই আশ্বাস দিয়েছেন। কেননা তিনি নাকি বলেছেন যে, হাওড়া মিউনিসিপ্যালিটি তার কথা মত চলে। বসন্ত রোগ যেখানে মহামারী রূপে দেখা দিতে পারে ব'লে সরকার থেকে বলা হচ্ছে। স্বাস্থ্যমন্ত্রী এবং বর্তমান স্বায়ত্তশাসনমন্ত্রী এই কথা স্বীকার করেছেন কলকাতা এবং হাওড়ার অপরিচ্ছন্নতা এক ধরনের এবং হাওড়ার জঞ্জালযুক্ত শহরের সঙ্গে কলকাতার জঞ্জালযুক্ত শহরের তুলনা করা চলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে হাওড়া মিউনিসিপ্যালিটির যে চূড়ান্ত গাফিলতি রয়েছে, জনস্বাস্থ্য সম্পর্কে যে দুর্নীতি ইত্যাদি রয়েছে, সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করলাম আপনার মাধ্যমে এবং এর সঙ্গে অনুরোধ জানাচ্ছি, স্বায়ত্তশাসনমন্ত্রী মহাশয়কে যেন তিনি এই বিষয়ে অবিলম্বে প্রতিকারের ব্যবস্থা করেন।

**শ্রীঅজিতকুমার পাঁজা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বললেন তাতে খুব গুরুতর অ্যালিগেশন রয়েছে এবং তিনি নাম ক'রে বললেন—যখন কি কি ঘটনা সেখানে ঘটেছে তিনি জানেন, এটা গুরুতর ঘটনা, উনি যদি এটা লিখিতভাবে দেন, তা হ'লে আমাদের ব্যবস্থা নিতে সুবিধা হয়, কারণ যেখানে পার্সনাল অ্যালিগেশন আছে, সেটা তদন্ত করার সুবিধা হবে। অপরিচ্ছন্নতা সম্পর্কে উনি যেটা বললেন, সে সম্পর্কে বলছি যে আমরা কাজ শুরু করেছি। যত তাড়াতাড়ি করা যায় সেদিকে লক্ষ্য রেখে আমরা কাজ করছি।

[3-00—3-10 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসের কাছে রাখছি। আপনি জানেন বাঁকুড়ায় অত্যন্ত জলের অভাব, আজকে চাষ-বাসের জন্য যে জল পাচ্ছি সেই জল দিয়ে আমরা ঠিকভাবে কাজ করতে পারছি না। তারা ফেনী নদীর মুড়াউড়িদহর উপর রিভার লিফ্‌ট ইরিগেশন স্কীমটা দীর্ঘ দিন অবহেলিত হয়ে রয়েছে। যদিও এটা মেদিনীপুর জেলার রায়পুরে, তা হ'লেও এই রায়পুরে তফসিলী জাতি ও উপজাতিদের বাস বেশি এবং এখানে লাইকা বাঁধ ব'লে একটি বাঁধ আছে। এই লাইকা বাঁধে যদি ঐ নদীর জলটা ফেলা যায়, তা হলে ৪ হাজার খরিপ এবং ১ হাজার রবি শস্য চাষ হতে পারে এখানকার ১৪টি মৌজাতে। এই মৌজাগুলি হচ্ছে (১) মেলেড়া ২০০ একর, (২) বড়কলা ৩০০ একর, (৩) শিবসা ২০০ একর, (৪) লুড়কা ২০০ একর (৫) ধর্মপুর ৩৫০ একর, (৬) গোচদা ২৫০ একর, (৭) লাগদা ৩৫০ একর, (৮) ডেকো ৪০০ একর, (৯) পোষদা ৪০০ একর (১০) রঘুনাথপুর ২০০ একর, (১১) চোরকোল ৩০০ একর, (১২) চাকা ৩৫০ একর, (১৩) তেলিযাপালশমভদ্র ১৫০ একর, (১৪) মুরাছাড়া ২০০ একর, এই নিয়ে মোট ৪,০০০ একর জমি ১৪টি মৌজায়। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঁকুড়া জেলার যে রকম প্রতি বছর খরা হয় তার উপর ভিত্তি করে মাননীয় মন্ত্রিমহাশয় আপনার মাধ্যমে এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী ইলা রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ কথা হাউসে রাখছি। গত কাল আমার এলাকায়, রসিক ঘোষ লেনের এক জন রঙের মিস্ত্রী কাশীপুর কেন্দ্রে রামেশ্বর সাউর বাড়িতে কাজ করতে গিয়েছিল এবং কাজের সময় তাকে ডেকে রামেশ্বর সাউ বলে যে, 'চল আমরা বাইরে যাই' এবং বাইরে নিয়ে গিয়ে তাকে লাঠি দিয়ে আঘাত করে এবং সে রাস্তার উপর পড়ে যায়। তখন রামেশ্বর সাউ খোকনকে (ঐ মিস্ত্রী) প্রচণ্ড আঘাত করে এবং ফলে সে মারা যায়। এ দিকে বাড়িতে তার স্ত্রী এবং ৪টি শিশু সন্তান, আজ তারা অনাহারে দু'দিন যাবৎ আমার অফিসের সামনে বসে আছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রিমহাশয়কে বলতে চাই যে, কাশীপুর কেন্দ্রের চিৎপুর থানার ভারপ্রাপ্ত ও সি-কে জিজ্ঞাসা করে এর একটা বিহিত করুন এবং আসামীদের গ্রেপ্তার করুন এবং সেই সঙ্গে আমি দাবি জানাচ্ছি, তার বিধবা স্ত্রী এবং ৪টি শিশু সন্তানকে সরকারের পক্ষ থেকে সাহায্য দেওয়া হোক।

**ডাঃ মহম্মদ এক্রামুল হক বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অতি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, মুর্শিদাবাদ জেলার তিনটি থানায়, যথা ডোমকল, জলংগী, রাণীনগর-এ বেশ কিছু দিন যাবত চুরি ডাকাতি বেড়ে গিয়েছে। বিশেষ করে বাংলাদেশ থেকে কিছু চোর এবং ডাকাত এসে আমাদের শান্তিপ্রিয় জনসাধারণের জীবন ধন লুঠ করে নিয়ে যাচ্ছে। সেখানে দেখা গিয়েছে পি ও এফ অর্থাৎ পাকিস্তান অর্ডিনেন্স ফ্যাক্টরীর তৈরী গোলাগুলি আমদানী করা হয়েছে। আবার অনুরূপ-ভাবে এখান থেকে গরু কসমেটিক গুডস চুরি করে রপ্তানি করছে, তাই আমি স্বরাষ্ট্রমন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, I want to draw the attention of the Hon'ble Food Minister to the fact that now-a-days the food-stuff which is being supplied in the different ration shops is of sub-standard nature. The foodstuff which is supplied by the Food Corporation of India to some ration shops includes cereals which are absolutely unfit for human consumption and injurious to health. This has caused great resentment amongst the people. Sir, unless the supply of such cereals through different ration shops is stopped immediately it will lead to serious health problem throughout the State. The report of the investigation conducted by the N. C. Roy Committee is an endorsement of our concern in this regard. The Food Minister has said many times that these sub-standard cereals have been locked up and will not be supplied to the people. But, Sir, we are still being supplied the same foodstuff which was condemned some months ago as a result of which people are becoming sick. Besides, there is very much scarcity of medicines in the different health centres. Sir, the Government should send telegrams to all concerned so that medicines are immediately supplied to these health centres where there is scarcity of medicines. Finally, Sir, I would request the Food Minister not to supply such sub-standard cereals which would make the people of West Bengal sick.

**শ্রীগিরিজাভূষণ মুখার্জিঃ** মাননীয় স্পীকার মহাশয়, গত ১৯ তারিখে এখানে একটা মেনশন করা হয়েছিল টিটাগড় পেপার মিল-এর প্রায় ৮০০ স্টাফ সুপারভাইজার টেকনিক্যাল এবং ক্লারিকেল স্টাফ যাদের কোম্পানি কাজে ঢুকতে দিচ্ছে না। এই মেনশন করা সত্ত্বেও দেখা যাচ্ছে মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে কোন ব্যবস্থা করা হয় নি। আজ সেই ৮০০ স্টাফ এসেছে আপনাদের কাছে তাদের বক্তব্য রাখার জন্য। আমি দাবি করছি, মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে কেউ গিয়ে তাদের আশ্বস্ত করুন। ১২ই জানুয়ারি থেকে কোম্পানি তাদের কাজে ঢুকতে দিচ্ছে না। এর কি কোন প্রতিকার হবে না-? কোম্পানি কয়েকজনকে ছাঁটাই করেছে এবং তার প্রতিবাদ করায় কোন স্টাফকে তারা ঢুকতে দেয় না। এ সম্পর্কে আপনার কাছে আবেদন করছি মন্ত্রিমণ্ডলীর পক্ষ থেকে যে কোন একজন মন্ত্রীকে আপনি নির্দেশ দিন যাতে সেই ৮০০ স্টাফ যারা বিধান সভার বাহিরে দাঁড়িয়ে আছে তাদের কাছে গিয়ে বলবেন সরকার এবিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করতে চান। আপনার মাধ্যমে এই আবেদন আমি রাখছি।

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্তঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের অবতারণা করছি এবং অবিলম্বে এর প্রতিকারের দাবি করছি। আজ আমাদের একজন এম এল এ শ্রীপঙ্কজ ব্যানার্জি যখন রাইটার্স বিল্ডিংস-এ শ্রীমতী অনুপমা বোস যিনি ডি পি আই ব'লে পরিচিত তাঁর সঙ্গে দেখা করতে চান, তখন তিনি বলেন যে এম এল এ-র সঙ্গে দেখা করার সময় তাঁর নেই। পঙ্কজবাবু শুধু এম এল এ নন, ১ লক্ষ লোকের নির্বাচিত প্রতিনিধি। আজ এই হাউস-এর ডিগনিটি এবং সম্মান সম্পূর্ণ নির্ভর করছে এই ব্যবস্থা প্রতিকারের উপর। আমরা জানিয়ে দিতে চাই যে আমরা যখন মন্ত্রিমহোদয়দের সঙ্গে দেখা করতে যাই তখন আমাদের কোন রকম স্লিপ লাগে না। আজকে একথা মনে হচ্ছে সূর্যের চেয়ে বালির তাপ যেন বেশি। জানি না এই ভদ্রমহিলা কোন যাদুমন্ত্রে বা অলৌকিক প্রভাবে যুক্তফ্রন্টের টাইমে একজন ইন্সপেক্টর থেকে সত্যপ্রিয় রায় মহাশয়ের এক কলমের খোঁচায়

রাতারাতি ডি ডি পি আই পদে উন্নীত হয়েছেন। শুনেছি সি পি এম রাজনৈতিক দলের নেতা জ্যোতি বোসের সঙ্গে তাঁর আত্মিক যোগাযোগ রয়েছে। তাই এই অনুপমা বোস মনে করেন আমরা কারচুপি করে এসেছি, সেজন্য এই এম এল এ-রা সব ঝুটা হ্যায়। সেজন্য তিনি আমাদের সঙ্গে দেখা করতে চান না। আজকে আমরা যাঁরা এই অ্যাসেম্বলীতে রয়েছি তাঁরা এই কথা বলতে চাই, আমরা প্রত্যেকে সরকারী কর্মচারীদের কাছে স্লিপ দিয়ে যাব না। আমরা জানতে চাই, একজন এম এল এ যিনি ১ লক্ষ লোকের প্রতিনিধি তাঁকে অপমান করার স্পর্ধা, সাহস শক্তি তিনি কোথা থেকে পাচ্ছেন? তাই তাঁর সম্বন্ধে কি ব্যবস্থা অবলম্বন হবে সেটা অবিলম্বে মন্ত্রিমহাশয়কে আমাদের জানাতে হবে।

[3-10—3-20 p.m.]

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার মহাশয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা যেটা এইমাত্র কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয় তুলেছেন। বারে বারে এই ধরনের ঘটনা ঘটছে। শ্রীআবদুল বারি বিশ্বাসের উপর সরকারের একজন আমলা এই ধরনের অপমান করেছিলেন। এই যে অপমান এই অপমান কেবলমাত্র শ্রীপঙ্কজ ব্যানার্জির উপর নয়, এই অপমান ১ লক্ষ মানুষের উপর অপমান, বিধানসভার ২৮০ জন সদস্যের উপর অপমান, এই অপমান বাংলাদেশের সাড়ে চার কোটি মানুষের অপমান, এই অপমান গণতন্ত্রের অপমান। আমরা তাই পরিষ্কারভাবে গত বিধানসভার অধিবেশনে এই মাইকের সামনে দাঁড়িয়ে আপনার কাছে আবেদন করে মন্ত্রি-সভার কাছে এর প্রতিবিধানের দাবি করেছিলাম। সেদিন আমি বলেছিলাম এই ডি পি আই অনুপমা বোসের সঙ্গে আজকের এই অপমান নতুন কিছু নয়, পঙ্কজবাবুর এলাকার টালিগঞ্জ ভারতী বালিকা বিদ্যালয়ের মিসট্রেস যখন স্কুলের দাবি দাওয়া নিয়ে দেখা করতে গিয়েছিলেন, স্লিপ দিয়েছিলেন দেখা করার জন্য, তখন ঘন্টার পর ঘন্টা তাঁদের বসিয়ে রেখে চরম অবমাননা করা হয়েছিল। আমি একজন সাধারণ শিক্ষক হিসাবে আমলাদের শিক্ষকদের প্রতি সেই অপমানের বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করে তার প্রতিবিধানের দাবি করেছিলাম, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় তার প্রতিবিধান হয় নাই। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে নিবেদন করতে চাই যে, বারুইপুরের এম এল এ ললিত গায়েন তাঁর এলাকার মল্লিকপুর গার্লস হাইস্কুলের ম্যানেজিং কমিটি নিয়ে একটা ট্রাবল সৃষ্টি হয়েছিল। তখন ডিস্ট্রিক্ট ইন্সপেক্টর অব স্কুলস অর্ডার দিলেন টু মেনটেন স্ট্যাটাসকো। কিন্তু এই যে সরকারী অফিসার অনুপমা বোস সি রাদার এনফোর্সড ডি আই টু উইথড্র হিজ অর্ডার। স্যার, একজন সিনিয়ারমোস্ট অফিসার ডি আই-কে এনফোর্স করলেন অর্ডার উইথড্র করতে। সেই এলাকার নির্বাচিত প্রতিনিধি ললিত গায়েন অনুপমা বোসের কাছে যখন এই ব্যাপারে বলতে গিয়েছিলেন তখন তিনি বলেছিলেন আমি এম এল এ কারোর সঙ্গে দেখা করব না। আজকের ঘটনা প্রসঙ্গে আমি তাঁর কাছ থেকে সেদিনকার ঘটনা জানতে পারলাম। এই ললিত গায়েন যিনি সেদিন তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলেন তাঁকে তিনি বলেছিলেন, আমি এইসব কারচুপিওয়ালা এম এল এ-দের সঙ্গে দেখা করব না। স্যার, মল্লিকপুর গার্লস হাইস্কুলে ৫ জনকে নিয়ে অ্যাডভাইজার কমিটি তৈরি করা হয়েছিল, সেই অ্যাডভাইজার কমিটির ৫ জনের মধ্যে ললিত গায়েন একজন ছিলেন। এডুকেশন মিনিস্টার সিগনেচার করে পাঠিয়ে দেন অনুপমা বোসের কাছে। কিন্তু হঠাৎ কি ভেলকী খেলা হ'ল জানি না, কিভাবে তাক লাগল জানি না, হঠাৎ অর্ডার পাল্টে গেল এবং দেখা গেল রাত্রে ঘাসের উপর শিশির বিন্দু পড়ে থাকে, কিন্তু সূর্য উঠলেই যেমন তা উড়ে যায়, ঠিক তেমনি ললিত গায়েনের নামও উড়ে গেল এবং সেখানে বাছাই করা একজন লোকের নাম ঢুকল। আজকে পঙ্কজ ব্যানার্জি, ললিত গায়েন অপমানিত হয়েছেন, কিন্তু কালকে অন্য আর একজন সদস্য যে অপমানিত হবে না তার প্রমাণ কি? আমার আর এস পি এবং সি পি আই বন্ধুরা যে অপমানিত হবেন না সেই আশ্বাস তো আমরা মন্ত্রিসভার কাছ থেকে পাচ্ছি না। সেইজন্য আমি পরিষ্কার দাবি করছি, আমরা এই ব্যাপারে আশ্বাস চাই, সুস্পষ্ট প্রতিশ্রুতি চাই। আমরা বিধান-সভায় এসেছি জনসাধারণের দুঃখ-দুর্দশা দূর করবার জন্য। কিন্তু আমরা যদি আমাদের নিজেদের পজিসন ইন্টারেস্ট, প্রেসটিজ সেফগার্ড করতে না পারি, তা হ'লে জনসাধারণের উপকার করবার মহান দায়িত্ব পালন করবার কোন উপায় আমাদের থাকে না। সেইজন্য আমি

দাবি করছি মন্ত্রিসভা এই ব্যাপারে তাঁদের বক্তব্য রাখুন এবং শিক্ষামন্ত্রী মহাশয়কে এখানে আহ্বান জানান এবং পরিষ্কার প্রতিশ্রুতি দিন যে, অবিলম্বে তদন্ত ক'রে ব্যবস্থা অবলম্বন করা হবে। অনেক ঘটনা আছে কাজেই শুধু তদন্তের প্রশ্ন নয়, সি সুড বি ইমিডিয়েটলী সাসপেনডেড ফ্রম সার্ভিস এবং আমার মনে হয় আফটার সাসপেনসন আমরা এই সভার হৃত সম্মান পুনরুদ্ধার করতে পারব। আমি সকলের সম্মান রক্ষার জন্য এই দাবি করছি। আমার দাবির প্রতি সোচ্চার হয়ে আমার কণ্ঠে কণ্ঠ মেলাবেন এই আবেদন আমি মাননীয় সদস্যদের কাছে রাখছি।

(At this stage several members rose to speak.)

**Mr. Speaker:** Is there any necessity of describing this matter in any other fashion? The point about Shri Pankaj Banerjee has been made very much clear, it has been raised by Shri Kumar Dipti Sen Gupta, it has been explained by Shri Asamanja De and so I think on the same point we need not dwell very much.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি খুব বিনীতভাবে দু'-একটি কথা আপনার কাছে বলতে চাই।

**Mr. Speaker:** That point has been raised clearly in the House. The members of the Cabinet are here and I think they have noted the point. We are not debating on this issue that each and every member from every corner should speak.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি আমার কথাটা শুনে তারপর বলুন। আজকে আপনাকে আমাদের প্রোটেকসন দিতে হবে এবং বিধানসভার সদস্যরা সেটা চাচ্ছেন। এই বিধানসভার সদস্যেরা যেভাবে দিনের পর দিন একের পর এক ঊর্ধ্বতন সরকারী কর্মচারীদের দ্বারা অপমানিত হচ্ছেন এবং অবজ্ঞাভরে ফিরে আসছেন এগুলো যদি আজকে নূতন হোত তা হ'লে নিশ্চয়ই আপনি বলতে পারতেন এই ব্যাপার নিয়ে এতটা বাড়াবাড়ি আপনারা কেন করছেন? কিন্তু আমরা দেখতে পাচ্ছি, একের পর এক আমরা বারে বারে সরকারী কর্মচারীদের দ্বারা অপমানিত হচ্ছি। আজকে একটা কথা আপনাকে এবং মন্ত্রিসভাকে বলতে হবে যে, আমরা জনসাধারণের কাজ নিয়ে সরকারী অফিসারদের সঙ্গে আলোচনা করতে পারব কিনা এবং সরকারী কর্মচারীদের কাছ থেকে আমরা ঠিকমতভাবে ব্যবহার পাব কিনা এবং আমরা যে জিনিসগুলো তাঁদের কাছ থেকে জানতে চাই সেই সম্বন্ধে আমাদের আলোকপাত করা হবে কিনা? মল্লিকপুর হাইস্কুলে অ্যাডভাইসরি কমিটি তৈরি হয়েছে এবং যেখানে মন্ত্রিমহাশয় সহি করেছেন সেখানে কিভাবে রাতের অন্ধকারে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হ'ল সেটা আমরা জানতে চাই। এই হাউসের সদস্যদের এইসব কথা জিজ্ঞাসা করবার রাইট আছে। এই ইনফর্মেসন যদি অসত্য হয়, তা হ'লে বলুন এটা অসত্য এবং অফিসারকে জানাতে হবে যে, মন্ত্রিমহাশয় এই অলটারনেট আদেশ দিয়েছেন। কেননা

[3-20—3-50 p.m.]

বিধানসভার সদস্য হিসাবে আজ যেভাবে অপমানিত হচ্ছি, কেননা সরকারী অফিসে যদি যাই, তা হলে দেখবো সেখানে লঙ্কাকাণ্ড—সেখানে চা খাওয়ার গল্প হচ্ছে, খবরের কাগজ পড়ার সময় হচ্ছে, অথচ তারা ফাইল দেখতে পারে না। আমরা যদি পরিচয় দিই বিধানসভার সদস্য হিসাবে, তা হ'লেও এই অবস্থা হচ্ছে কেন? এর পিছনে একটা নিশ্চয় ষড়যন্ত্র আছে, এ সম্বন্ধে আমি আলোকপাত করতে চাই। কো-অর্ডিনেশন কমিটির যত সদস্যবৃন্দ আছে যারা রাইটার্স বিল্ডিংস ঘিরে এক রকমের মনোভাব সৃষ্টি করতে চাইছেন যাতে কংগ্রেসী সরকার এবং কংগ্রেসী সভ্যদের জনসমক্ষে হেয় প্রতিপন্ন করতে চাইছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের সদস্য হিসাবে আমি আপনার প্রোটেকসান চাই। আমরা যারা সদস্য

আছি এই হউসের, যারা রাইটার্স বিল্ডিংসে যাই জনসাধারণের স্বার্থের জন্য, তাদের দাবি-দাওয়া আদায়ের জন্য সেখানে গিয়ে আমরা তাদের জন্য কোন কথা বলতে পারব কিনা। সেখানে আমরা কি ব্যবহার পাচ্ছি? মন্ত্রিমহাশয় আছেন, তিনি এই অ্যাডমিনিস্ট্রেসনের টপ হেড। আজকে তাঁর সঙ্গে যদি দেখা করতে চাই, সেখানে স্লিপ লাগে না, কিন্তু যদি সেক্রেটারি, অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি, ডিরেক্টর, ডেপুটি ডিরেক্টর এদের কাছে স্লিপ দিয়ে নাম লেখালেও কখন দেখা হবে তার ঠিক নেই, এদিকে বিধানসভা একটায় আরম্ভ হচ্ছে। আমরা নাম লিখিয়ে ১১টা থেকে ১২টা পর্যন্ত বসে থাকার পর তারপরে খবর আসলো যে, আজকে দেখা হবে না, এই রকম ঘটনা ঘটছে। আমরা নিজেরা এম এল এ-র পরিচয় দেওয়া সত্ত্বেও ১১টা থেকে ১টা পর্যন্ত জনসাধারণের কাজের সময় কলকাতা থাকাকালীন পাই। কিন্তু তাদের জন্য আমরা কাজ করতে পারবো কি পারবো না এটাই আপনার কাছে জানাতে চাই। আমার এটা গুরুতর অভিযোগ। তাই আমি বলি, এর ভিতর যে কো-অর্ডিনেশন কমিটির যে ষড়যন্ত্র চলছে, তারা চাচ্ছে যাতে আমাদের সরকার বা আমাদের সরকারী সদস্যরা জনসমক্ষে হেয় প্রতিপন্ন হয় -সেই জন্য কো-অর্ডিনেশন কমিটির লোকেরা ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে এবং উঁচু থেকে নীচু পর্যন্ত এই ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে। আমি দাবি করছি, স্যার, আপনার কাছে যে আপনি ব'লে দিন যে, কি উপায়ে আমরা জনসাধারণের জন্য কাজ করতে পারি। প্রত্যেকটা ট্রান্সফার থেকে আরম্ভ ক'রে চণ্ডীপাঠ থেকে জুতো সেলাই পর্যন্ত আমরা যদি মন্ত্রিমহাশয়ের কাছে যাই, তা হ'লে কত কথা মন্ত্রিমহাশয় মনে রাখবেন, যেখানে এত গুরুত্বপূর্ণ কাজ তাঁদের আছে। আজই এর জবাব চাই, আজকেই মন্ত্রিসভাকে তা ব'লে দিতে হবে।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরী বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আমি আমার অভিজ্ঞতার কথা বলতে চাই। এডুকেসন ডিপার্টমেন্টে বেশ কিছু সংখ্যক অফিসার আছেন যারা জনসাধারণের সঙ্গে আদৌ ভাল ব্যবহার করেন না। কলেজের বা স্কুলের শিক্ষকরা বিভিন্ন সময়ে তাদের অভাব-অভিযোগের প্রতিকারের জন্য এইসব অফিসারদের কাছে যান, তাদের দৃষ্টি আকর্ষণ করবার জন্য। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, এই সমস্ত অফিসাররা শিক্ষকদের সঙ্গে ভাল ব্যবহার করা প্রয়োজন মনে করেন না। শিক্ষা বিভাগের অফিসাররা তারা সাধারণ মানুষের সঙ্গেও ভাল ব্যবহার করেন না। আমি গত ৯ই নভেম্বর তারিখে আমি ডি পি আই-এর সঙ্গে মিঃ সেনগুপ্ত তাঁর সঙ্গে আমি যে কলেজে কাজ করি ঐ কলেজের প্রিন্সিপ্যালের একটা পে ফিকসেসনের ব্যাপার নিয়ে দেখা করতে গিয়েছিলাম। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অর্ডার দিয়েছেন যে, কোন ফাইল দু'-তিন মাসের বেশি পড়ে থাকবে না। কিন্তু অত্যন্ত দুঃখের কথা এবং লজ্জার কথা যে ঐ প্রিন্সিপ্যালের পে ফিকসেসনের ফাইল তিন বছর ধ'রে পড়ে আছে। আমি ডি পি আই-এর সঙ্গে দেখা করে যাতে তাড়াতাড়ি ফাইলটি ছেড়ে দেন তার জন্য অনুরোধ করেছিলাম। কিন্তু তিনি বললেন, আমি কারো কাছে জবাবদিহি করতে রাজী নই। তিনি আরো বললেন, আমার কোন কাজের জবাব বা কৈফিয়ৎ দিতে রাজী নই। আমি একজন বিধানসভার সদস্য স্যার, এবং ঐ কলেজের একজন শিক্ষক একথা তাকে জানাতে তিনি বললেন যে, আপনি বিধানসভার প্রতিনিধিই হোন আর গভর্নরই হোন উত্তর দিতে আমি রাজী নই। আমি এ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪এ নভেম্বর তিনি এই কথা বলেছিলেন রাইটার্স বিল্ডিংসে বসে।

**Shri Ganapati Sur:** Sir, the matter as has been raised by Shri Kumar Dipti Sen Gupta and Shri Asamanja De concerns the prestige and position of the House. If this sort of behaviour is being done regularly by the officers of the Departments then we MLAs will feel insecure. I do not understand wherefrom this audacity came. After all the MLAs are the representatives of lakhs and lakhs of people as has been stated by Shri Kumar Dipti Sen Gupta. If Shrimati Anupama Bose is not suspended immediately I feel the prestige and position will be ignored by the Minister-in-charge.

**শ্রীআবদুস সাত্তারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সভ্য কুমারদীপ্তি সেনগুপ্ত মহাশয় যে কথা হাউসের সামনে রেখেছেন, একজন ডেপুটি ডিরেক্টার, শিক্ষা বিভাগের নাকি বলেছেন, স্লিপ ছাড়া ঢুকতে দেওয়া হবে না, আমি এটা জানি না, যখন উনি

বলছেন তখন ঠিকই বলছেন। কিন্তু আমি মনে করি, সব অফিসার এক রকমের নয়। অফিসার হ'লেই খারাপ এটা ধ'রে যেন না নেওয়া হয়। আমার বক্তব্য হচ্ছে, কিছু অফিসার আছে যারা সেই ধরনের বাইরে যে অর্ডালি থাকে বড় বড় অফিসারের যদি সে গিয়ে বলে যে অমুক এম এল এ দেখা করবেন, তখন সেই অফিসারের উচিত হচ্ছে তাঁকে ডেকে তাঁর কথা শোনা, এটা আমি মনে করি। তবে এই রকম যে কোন আইন কানুন আছে তা নয়। আমরা মন্ত্রী ছিলাম, গতবার, তার পর যখন মন্ত্রী রইলাম না, তখন যখন সেক্রেটারীর সঙ্গে দেখা করতে গেছি, স্লিপ দিয়ে গিয়েছি, সেটাই নিয়ম। আপনারা যে দাবি করছেন সেটা সম্বন্ধে আমরা নিশ্চয়ই ভেবে চিন্তে করব, মন্ত্রীর সঙ্গে দেখা করতে গেলে স্লিপ দিয়ে যেতে হয়, না কিন্তু সেক্রেটারী কি ডেপুটি সেক্রেটারীর সঙ্গে দেখা করতে গেলে স্লিপ দিয়ে দেখা করতে হবে, এটা অন্যায় ক'রে চাওয়া হয়েছে ব'লে যেটা বলছেন, সে সম্বন্ধে দেখবো। তবে অনেক সময় সেক্রেটারীদের ঘরে মিটিং হয় ভ্যারিয়াস সারকমট্যান্সেসেস থাকে, মন্ত্রীর ঘরেও মিটিং থাকতে পারে, যার জন্য অনেক সময় ঢোকা যায় না। যদি সে সময় কোন মিটিং বা এই রকম ধরনের কোন কিছু না থাকে, তা হলে তখন কোন এম এল এ যাতে ঢুকতে পারে, সেইভাবে নির্দেশ দেবার চেষ্টা করব এবং ভবিষ্যতে যাতে অফিসাররা সেই নিয়ম পালন করে সেটা দেখবো।

**Shri A. H. Besterwitch:** I find this is going on regularly "Engagement" is written in front of the Minister or the Secretary's chamber when meeting is going on. But if "Engagement" is not written there automatically it is presumed there is no meeting going on.

**Mr. Speaker:** Let the matter be dropped here.

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After Adjournment)

**শ্রীকুমারদীপ্ত সেনগুপ্ত:** মিঃ স্পীকার স্যার, আমাদের গোটা এই হাউসের সম্মান আপনার হাতে নির্ভর করছে। তাই আপনার অনুমতি নিয়ে বলতে চাই পংকজবাবুকে যেভাবে অপমানিত করা হয়েছে তার প্রতিবিধানের ব্যাপারে সাত্তার সাহেব একটি মিনিমাম এক্সপ্ল্যানেশন বা কৈফিয়ৎ তলব করবার আশ্বাস তিনি আমাদের দিতে পারছেন না। তাতে ওঁর বাধাটা কোথায়? আমরা চাই সেই অফিসারকে আজকে এখানে নিয়ে আসতে হবে এবং এ সম্বন্ধে একটি উপযুক্ত ব্যবস্থা করতে হবে।

It is a privilege of the members, it is a privilege of the House. That lady must be brought here and she must apologise for her conduct. We are totally dissatisfied with what the Hon'ble Minister, Shri Sattar, has said.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, since a complaint has come from no less a person than a Member of the Legislature we will certainly look into it and take appropriate action in the matter.

## GOVERNMENT BILL

### The West Bengal Restoration of Alienated Land Bill, 1973

[3-50—4 p.m.]

**Shri Gurupada Khan:** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Restoration of Alienated Land Bill, 1973.

(Secretary then read the Title of the Bill.)

Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land Bill, 1973, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলে কৃষিজীবীদের জমির উপর আকর্ষণ সর্বজনবিদিত। এ'দের মধ্যে যাঁরা যত ছোট জোতের মালিক মাটির মায়া তাঁদের তত বেশি। সে জমি যখন তাঁরা হস্তান্তর করেন তখন আর্থিক দুর্গতির চাপে বাধ্য হয়েই তা করতে হয়। গ্রামের মানুষের দুর্দিনে অর্থ সংগ্রহের প্রধান উৎস এখনও সেই বহুনিন্দিত মহাজন শ্রেণী। মহাজনরা এখন আর সম্পত্তি বন্ধক রেখে ঋণ দিতে চান না। দুঃস্থ চাষীর অভাবের দিনে অর্থ সংগ্রহের সাধারণতঃ একমাত্র উপায় কোবালা দলিল সম্পাদন করে জমি হস্তান্তর করা। অনেক সময় ক্রেতা ও বিক্রেতার মধ্যে বোঝাপড়া থাকে বিক্রেতা সুদসমেত বিক্রয়মূল্য পরিশোধ করলে জমি ফেরত দেওয়া হবে। বোঝাপড়া হয় কখনও লিখিত পৃথক চুক্তি-এর মাধ্যমে কখনও বা ক্রেতার মৌখিক প্রতিশ্রুতির ভিত্তিতে। এরূপ বোঝাপড়া কিন্তু কদাচিত কার্যকরী হয়। জমি হস্তান্তরের ফলে দুঃস্থ চাষীর আয় কম হয়ে যাওয়ায় তাঁহার পক্ষে এককালে সমস্ত বিক্রয়মূল্য জোগাড় ক'রে উঠতে পারা প্রায়ই সম্ভবপর হয় না এবং মৌখিক চুক্তির ক্ষেত্রে এককালীন অর্থ সংগ্রহে অপারগতা ছাড়াও মহাজনের চুক্তি পালনে অনিচ্ছা বাধা হয়ে দাঁড়ায়। উপরন্তু এসব ক্ষেত্রে প্রায়শই দলিলে জমির বিক্রয়মূল্য প্রকৃত অঙ্কের চেয়ে অনেক বেশি করে দেখানো হয়।

১৯৬৭ সালের পর কয়েক বৎসর ধ'রে একদিকে বন্যা এবং অন্যদিকে খরার প্রকোপে রাজ্যের বিভিন্ন অঞ্চলে কৃষিজীবী মানুষরা আর্থিক দুর্গতির সম্মুখীন হন। ফলে গ্রামাঞ্চলে ছোট ও মাঝারি কৃষিজীবীরা অপেক্ষাকৃত ব্যাপক হারে জমি হস্তান্তর করতে বাধ্য হন। এর ফলে অনেক স্বল্প জমির মালিকরা ভূমিহীন হন। যে সময় সরকার জমির একচেটিয়া মালিকানা চূর্ণ করে যত বেশি সম্ভব ভূমিহীনদের জমির মালিক করার নীতি গ্রহণ করেছেন এবং ঐ নীতি রূপায়ণে অনেকটা অগ্রসরও হয়েছেন, সে সময় গ্রামাঞ্চলের কৃষি অর্থ-নীতিতে এই বিপরীতমুখী প্রবণতা সরকারের উদ্দেশ্য অনেকটা ব্যাহত করছে। দুঃস্থ ছোট ছোট চাষীরা অবস্থার বিপাকে পড়ে যে সকল জমি ফেরত পাওয়ার লিখিত বা অলিখিত শর্তে হস্তান্তর করতে বাধ্য হয়েছিলেন, তা ফেরত পেতে সরকারের হস্তক্ষেপের অনুরোধ জানিয়ে অনেকে আবেদনও করেছেন। এ অবস্থায় সরকার নিষ্ক্রিয় থাকতে পারেন না। তাই গ্রামাঞ্চলের দুঃস্থ চাষীদের সাহায্যার্থে সরকার বর্তমান বিধেয়কটি-এ সভার সামনে উপস্থিত করছেন। দুই হেক্টরের অনধিক যাঁদের কৃষিজমি ছিল তাঁরা যদি ১৯৬৭ সালের পরে দুঃস্থ অবস্থায় নিজের ও পরিবারের ভরণপোষণ-এর জন্য অর্থের প্রয়োজনের অথবা চাষবাসের ব্যয়-নির্বাহের জন্য জমি হস্তান্তর করে থাকেন তবে তাঁরা প্রস্তাবিত আইনের সুযোগ গ্রহণ ক'রে তাঁদের হস্তান্তরিত জমি ফেরত পেতে পারেন। উক্ত বৎসরের পরে যাঁরা জমি ফেরত পাওয়ার লিখিত বা মৌখিক শর্তে তা হস্তান্তর করেছেন তাঁরাও এ আইনের সুযোগ গ্রহণের অধিকারী। জমির বিক্রয়মূল্য তাঁদের এককালে শোধ করতে হবে না। বার্ষিক শতকরা ৪ টাকা হিসাবে যে সুদ সহ ঐ বিক্রয়মূল্য অনধিক দশ কিস্তিতে শোধ দেওয়া চলবে। ফেরত পাবার সময় জমিটি ক্রেতার দখলে থাকাকালীন তার থেকে তিনি যে আয় করেছেন তা বিক্রয়মূল্য থেকে বাদ দেওয়া হবে এবং বাদ দেওয়ার পর অবশিষ্ট টাকাই তাহার দেয় বলে গণ্য হবে। অনেক সময় চাষীর অসহায় অবস্থার সুযোগ নিয়ে ক্রেতা দলিলে প্রকৃত বিক্রয়মূল্যের চেয়ে অনেক বেশি টাকা দলিলে লিখিয়ে দেন। আবার ভবিষ্যতে এ ধরনের আইন প্রণয়নের আশংকায় দলিলে এমন সব কথা লিখিয়ে নেওয়া হয় যাতে মনে হয় চাষী আর্থিক দুর্গতির চাপে নয়, অন্য উদ্দেশ্যে স্বেচ্ছায় জমি হস্তান্তর করেছেন। বর্তমান আইনে এমন বিধান রাখা হয়েছে যাতে সংশ্লিষ্ট আধিকারিক এ সব ব্যাপারে দলিলের প্রতিপাদ্য ছাড়াও অন্যান্য প্রমাণের ভিত্তিতে মূল্য এবং জমি বিক্রয়ের কারণ সম্বন্ধে সঠিক সিদ্ধান্তে উপনীত হতে

[4-00—4-10 p.m.]

পারেন। এখানে উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে না যে ১৯৪৪ সালে একই উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অব অ্যালিনেটেড ল্যান্ড বিল, নামে একটি আইন প্রণয়ন করা হয়। সে আইনের আওতায় মাত্র ১৯৪৩ সালের বিক্রিত জমিগুলি অন্তর্ভুক্ত হয়। অর্থাৎ মাত্র এক বছর সুযোগ পেয়েছিল। ১৯৫৪ সালেও অনুরূপ একটি আইন হয় এবং সেটি ১৯৫১

সালের ১লা জানুয়ারি হতে ১৯৫৩ সালের ৩০এ নবেম্বর পর্যন্ত বিক্রীত জমির উপর প্রযোজ্য ছিল। বর্তমান আইনটি ১৯৬৭ সালের পরবর্তী পাঁচ বৎসরের হস্তান্তর সম্বন্ধে প্রযোজ্য। আইনজ্ঞদের সঙ্গে পরামর্শের পর এবং সংবিধানের নির্দেশাবলীর সঙ্গে সামঞ্জস্য রেখে উপরোক্ত প্রয়োগকাল নির্ধারিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণের কাছে আবেদন জানাই তাঁরা যেন বিনাদ্বিধায় আলোচ্য বিধেয়কটি গ্রহণ করেন।

**Mr. Speaker:** There are motions for circulation of the Bill by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad being Nos. 24, 25 and 26. All the amendments are in order. I call upon Shri Timir Baran Bhaduri to speak.

**Shri Timir Baran Bhaduri:** Mr. Speaker, Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the end of May, 1973.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ভূমিরাজস্বমন্ত্রী এই হাউসে যে বিলটি রাখলেন তাতে দেখতে পাওয়া যাচ্ছে যে, তিনি বলছেন যে সাত মণ তেলও পুড়বে এবং রাধাও নাচবে। সমস্ত গরিব মানুষ বাংলাদেশের তারা জমি ফেরত পাবে। এবং কাদের কাছ থেকে পাবে? ঐ সমস্ত জমিক্রেতাদের কাছ থেকে। যারা দরিদ্র অল্প জমির মালিক অভাবের তাড়নায় মূল্য বৃদ্ধির জন্য, সংসার প্রতিপালনের জন্য, ছেলেমেয়েদের বিবাহ ইত্যাদির জন্য, ঐ সমস্ত জমি বিক্রি করতে বাধ্য হয়েছে ঐ সমস্ত জমির হাঙ্গরদের কাছে তাদের কাছ থেকে তারা জমি ফেরত পাবে। সুন্দর কথা। তিনি বলেছেন যে, ১০টি কিস্তিতে ১০ বছরে তারা ফেরত পেতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে ভূমিরাজস্বমন্ত্রীকে জিজ্ঞাসা করছি যে, এই যে গরিব মানুষ যারা অভাবের ও দারিদ্র্যের জন্য সংসার প্রতিপালনের তাড়নায় বাধ্য হয়েছে জমি বিক্রি করতে যারা আজকে ভূমিহীন হয়েছে তারা ১০/৫ কিস্তি কেন ২০/২১ কিস্তিতেও ব্যবস্থা করলে জমি তারা পাবে না। কারণ জমি যারা কিনেছে ঐ জমির হাঙ্গররা যারা সেই জমি লিখিয়ে নিয়েছে নানা ছলে-বলে, নানা কৌশলে ৫০০ টাকার জমি ৫,০০০ টাকার দলিল করে নিয়েছে। আমার কাছে প্রমাণ আছে, মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অধীনে নাকাশীপাড়ায় এই ঘটনা ঘটেছে। সেখানকার ব্লক কংগ্রেসের সভাপতি আব্দুল লতিফ সাহেব এ ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি নাম করে বলছি পলাশীপাড়াতেও এই রকম ঘটনা আছে। ঐ নদিয়া এবং মুর্শিদাবাদ জেলায় কম করে ৭/৮ হাজার বিঘা জমি মণিরাম আগরওয়ালা প্রচুর টাকা বেশি করে জমি লিখিয়ে নিয়েছে। আজকে ঐ লোকনাথপুর গ্রাম, পলাশীপাড়া গ্রাম, দেবগ্রাম, নাকাশীপাড়া অঞ্চলের গরিব চাষীরা ভূমিহীনদের জায়গায় এসে দাঁড়িয়েছে। এই লোকরাই দেখছি বেলডাঙ্গা জে এল আর ও অফিস, দেবগ্রাম জে এল আর ও অফিস, পলাশীপাড়া জে এল আর ও অফিসে সেই জমি দখল নেবার জন্য যেসমস্ত চাষী বিক্রী করেছিল, তাদেরই বিরুদ্ধে বর্গাদার উচ্ছেদের মামলা করেছে। আমি দায়িত্ব নিয়ে বলছি বেলডাঙ্গা জে এল আর ও অফিসে কম করে ৭২টি কেস ঝুলছে এবং মণিরাম আগরওয়ালা তার ছেলেমেয়ে, মা, বোন চাকর-বাকরের নামে কর্মচারীদের নামে, চাকরাণীর নামে জমি লিখিয়ে নিয়েছে এবং ৭২টি কেস এই সমস্ত যারা বন্ধক রেখেছিল তাদের নামে বর্গাদার উচ্ছেদের মামলা করেছে। আমরা দেখেছি যে, একজন আমলা কি ধারণার বশবর্তী হয়ে এই মামলাগুলি পরিচালনা করছেন। তিনি বলেছেন যে, আমি ১৯৬৭ সাল থেকে এটা করছি এবং এই আইনটা ১৯৬৭ সালের পর থেকে প্রযোজ্য হবে। আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, অভাব কি পশ্চিমবাংলায় ১৯৬৭ সাল থেকেই এসেছিল? চীন-ভারতের যুদ্ধ, পাক-ভারতের যুদ্ধ, ডিভ্যালুয়েসন-এর ফলে মূল্যবৃদ্ধি ইত্যাদি সমস্ত কিছু জড়িয়ে আমরা যদি দেখি তা হলে দেখবো যে, ১৯৬২ সাল থেকে পর্যায়ক্রমে আসতে আসতে মানুষ আজকে এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমরা দেখেছি ১৯৬৪ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত তীব্র খাদ্যের অভাবের জন্য আসানসোল থেকে আরম্ভ করে কলকাতা নদিয়া, মুর্শিদাবাদ জেলায় এক উত্তাল তরঙ্গ বয়ে গিয়েছিল। চারিদিকে খাদ্যের জন্য একটা হাহাকার বয়ে গিয়েছিল। এই খাদ্যের

দাবিতেই আনন্দ হাইত, নুরুল ইসলাম তারা শহীদ হয়েছিল। তখন পশ্চিমবাংলার গ্রামে গ্রামে খাদ্যের জন্য কি হাহাকার পড়ে গিয়েছিল। তিনি বলেছেন, ১৯৬৭ সাল থেকে এই আইনটা আমরা করবো। আমরা দেখতে পাচ্ছি ১৯৬২ সালে চীন-ভারতের যুদ্ধ থেকে আরম্ভ ক'রে আজ পর্যন্ত বছরে বছরে খালি মূল্যবৃদ্ধি হয়েছে এক দিকে, আর একদিকে টাকার দাম কমে গিয়েছে। মানুষের অভাব আজকে রান্না ঘরের মধ্যে এসে ঢুকেছে। অল্প জোতের মালিকরা বাধ্য হয়েছে কুশীদজীবীদের হাতে জমি বিক্রী করতে। এদের কাছ থেকে এই কুশীদজীবীরা ৫ হাজার, ২ হাজার টাকার জমি, ৫০০ টাকায় কিনেছে এবং ৫ হাজার টাকার দলিল করেছে। মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী যদি চান, তা হ'লে আমি এই রকম বহু কেস তাঁকে দিতে পারি। এই রকম কেস আমি মুর্শিদাবাদ জেলার কান্দী, জলংগীতে দেখেছি। মন্ত্রিমহাশয় একজন আমলার উপর এই দায়িত্ব দিচ্ছেন যে আমলার বিরুদ্ধে পর্যায়ক্রমে দেখতে পাচ্ছি মাননীয় সদস্যরা জেহাদ ঘোষণা করছেন। কাজেই এই একজন ব্যক্তির মালিকের উপর বিচার করতে দেওয়াটা ঠিক হবে কিনা সেটা তিনি একটু বিচার ক'রে দেখবেন, কেন না আমরা সকলেই আমলাতন্ত্রের উপর আজকে জেহাদ ঘোষণা করেছি। ফজলুল হক সাহেব ঋণসালিশী বোর্ড করেছিলেন। এটা ক'রে তিনি বাংলাদেশের মানুষকে বাঁচিয়েছিলেন। আজকে আমরা দাবি করছি, তিনি একটা বোর্ড গঠন করুন। একজন ব্যক্তির উপর বিচারের ভার দেবেন না। আমরা দেখেছি জে এল আর ও অফিসারের উপর ভার দিয়ে কি ধরনের কারচুপি হয়েছে। কাজেই এই আমলাদের উপর আবার যদি ভার দেওয়া হয় তা হ'লে রাধাও নাচবে না, তেলও পুড়বে না। তাই আমি ভূমিরাজস্বমন্ত্রীকে অনুরোধ করবো, তিনি এটা ১৯৬৭ সাল থেকে না ক'রে চীন-ভারতের যুদ্ধের পর থেকে, যখন থেকে মানুষের ঘরে ঘরে হাহাকার দেখা দিয়েছিল, জমি বিক্রী ক'রে দিতে বাধ্য হয়েছিল এবং ১৯৬৫ সালের পর থেকে যখন এই কুশীদজীবীদের কাছে জমি বিক্রী করে দিয়েছিল তখন থেকে এটা প্রয়োগ করুন।

[4-10-- 4-20 p.m.]

অভাবটা ১৯৬৭ সাল থেকে আসে নি, অভাবটা পর্যায়ক্রমে ১৯৬২ সাল থেকে এসেছে। স্যার আমরা দেখেছি, আমলা, যাদের উপর এই জমির ব্যাপারে বিচারের দায়িত্ব দেওয়া হয় তারা কি ধরনের স্বেচ্ছাচারিতা করে। আমি মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী মহাশয়কে বলছি, চলুন গ্রামে, আপনাকে আমি হাজার হাজার কেস দেখিয়ে দেব। এই প্রসংগে আমি পলাশীর মণিরাম আগরওয়ালার কথা বলছি। তিনি কম ক'রে ৫ হাজার বিঘা জমি এই ভাবে সাধারণ মানুষের কাছ থেকে কেড়ে নিয়েছেন। আজকে যদি গ্রামের গরিব লোকেদের বলা হয়, তুমি ১০টি কিস্তি পাবে বা ঐ আমলা ভগবান নারায়ণ হয়ে এসে তোমার জমির দলিলে কি লেখা আছে না আছে তা বিচার করবেন, তা হ'লে আমি মন্ত্রিমহাশয়কে বলব যে, ঘুষের পথ আরো প্রশস্ত হবে, ঘুষ পর্যায়ক্রমে বেড়ে যাবে। কারণ জমির রেকর্ড করাতে গিয়ে বা বর্গাদার উচ্ছেদের মামলা করতে গিয়ে আমি দেখেছি কি ভাবে জোতদাররা টাকা দিয়ে এইসমস্ত আমলাদের বশীভূত ক'রে রেখেছে। বেলডাঙ্গা জে এল আর ও অফিসে এই রকম ৬২টি মামলার কথা আমি জানি যাতে যারা জমির মালিক তারা উচ্ছেদ হয়ে গিয়েছে। তাই মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি বলব যে, এটা জনমত সংগ্রহের জন্য পাঠানো হোক এবং জনতার যে রায় সেটা সভায় পেশ করা হোক। তা যদি করা হয়, তা হ'লে আমরা বুঝতে পারবো পশ্চিমবাংলার চাষী, তারা কি চায় বা তাদের ভেতরের কথা কি। সর্বোপরি আমি মন্ত্রিমহাশয়কে বলব, এই আইনটা ১৯৬৭ বা ১৯৬৪ সাল থেকে করবেন না পশ্চিমবাংলায় যে সময় থেকে অভাবটা এসেছে সেই সময় থেকে এই আইনটা করুন। সব শেষে আমি বলব, উদ্দেশ্য বা ইচ্ছাটা যদি ভাল হয়, তা হ'লে কাজটাও ভাল হবে। এই কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী যে রেসটোরেসান অব অ্যালিয়েনেটেড ল্যান্ড বিল এনেছেন তা আমি পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই জন্য যে, এই বিলের মাধ্যমে দরিদ্র মানুষদের জন্য কল্যাণকর কাজ করা যাবে। সরকার যে দরিদ্রের কল্যাণের জন্য সচেতন এই বিল নিঃসন্দেহে তা প্রমাণ করে। কারণ

১৯৬৭ সালের পর যে সমস্ত কৃষক নিজেদের অভাবের জন্য জমি বিক্রী করতে বাধ্য হয়েছিলেন তাদের সেই জমি ফেরত দেওয়ার বিধান এই আইনের মধ্যে আছে। ১৯৪৪ সালে বৃটিশ গভর্নমেন্টের আমলে এই বিল প্রথম আসে, তারপর ১৯৫৪ সালে টেম্পোরারী প্রভিসান হিসাবে, ১৯৬৩ সালে, ১৯৭০ সালে এবং এই পঞ্চম বার এই বিল আনয়ন করা হ'ল। এই রেস্টোরেশন অব অ্যালিয়েনেটেড ল্যান্ড সম্বন্ধে পূর্বে যে আইন হয়েছিল তাতে আমরা যা দেখেছি সে সম্বন্ধে দু'একটি কথা আপনার মাধ্যমে নিবেদন করবো। ১৯৪৪ সালের আইনে একথা লেখা ছিল

during the period di tress if any person has transferred by sale or by any conciliation which does not exceed 250.

তারপরে ১৯৫৪ সালে ৫৫০ টাকা করা হয়েছিল। এবারে বলা হয়েছে ২ হেক্টর পর্যন্ত জমি যাদের আছে তারা এই আইনের মধ্যে আসবেন। মাননীয় ভাদুড়ী মহাশয় বললেন যে, অনেক সময় জমির জন্য যে টাকা লিখিয়ে নেয় সেটা অনেক বেশি টাকা। এবারে কিন্তু টাকার অংক কিছু দেওয়া হয় নি, বলা হয়েছে, ২ হেক্টর পর্যন্ত জমি যাদের আছে তারা আবেদন করতে পারবে। যিনি বিচার করবেন, যে স্পেশাল অফিসার থাকবেন তিনি বুঝবেন জমি সম্পর্কে দাম কি দাম হচ্ছে বা কত দাম হবে সে বিষয়ে নিশ্চয়ই তিনি বিবেচনা করবেন সেটা রুলস-এর মধ্যে আনবার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি। মাননীয় সদস্য তিমির ভাদুড়ী মহাশয় যে কথা বলেছেন তিনি ১৯৬৭ সালে ছিলেন, ১৯৬৭ সনে মানুষকে ৫ টাকা কেজি চাল খেতে হয়েছিল, তার আগে ৫ টাকা কেজি চাল কখনও হয় নি। এই ৫ টাকা কেজি চাল খেয়ে মানুষ জমি বিক্রয় করতে বাধ্য হয়েছে। ১৯৬৭ সালের আগেও আন্দোলন হয়েছিল সে সম্বন্ধে কোন দ্বিমত নেই। কিন্তু সেই আন্দোলনের আগে বাংলাদেশের মানুষকে ৫ টাকা কেজি চাল খেতে হয় নি। একমাত্র যুক্তফ্রন্টের আমলে ৫ টাকা কেজি চাল খেতে হয়েছিল এবং সেজন্য গরিব চাষীরা তাদের জমি হস্তান্তর করতে বাধ্য হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাধাও নাচবে না, সাত মণ তেলও পুড়বে না। আমি ভাদুড়ী মহাশয়কে বলতে চাই যে তাঁদের আমলে রাধা নেচে ছিল, আর সেই তেল এখন আমাদের পোড়াতে হচ্ছে। এই আইন এনে সাধারণ লোক, যারা দুঃস্থ, যারা ১৯৬৭ সালের পর সাধারণ গরিবদের স্বার্থ না দেখে তাদের নিয়ে ইনক্লাব জিন্দাবাদ করিয়েছেন, তারা খেতে পায় নি, শেষে দু'-এক বিঘা যা জমি ছিল সেটাও বিক্রয় করতে বাধ্য হয়েছে। ১৯৬৭ সালের পরে এই আইন হয়েছিল, কিন্তু এখন যে আইন আনা হচ্ছে সেটা পূর্ণাংগ আইন হবে। আমি আরো দু'-একটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে নিবেদন করতে চাই। সেটা হচ্ছে, যে আইনে কোন পেনাল সেকসান, এই আইন যদি কেউ না মানে তার উপর ব্যবস্থা নেবার কোন বিধান নেই। এই আইন আপনি বললেন, সিভিল লজ্-এর মত হবে। তা হলে আইন যদি কেউ না মানে ডিস্ট্রেস ওয়ারেন্ট পর্যন্ত দেখান আছে। সেজন্য আমার মনে হয় পেনাল সেকসান করা উচিত ছিল। এখন রুলস-এ করা যায় কিনা সেটা নিশ্চয়ই লক্ষ্য রাখবেন। আর একটি কথা বলবো এবারে আইনে বলা হয়েছে ৪নং ধারাতে যে স্পেশাল অফিসার সন্তুষ্ট হলেই তার পরিবার প্রতিপালনের জন্য যে জমি বিক্রয় হচ্ছে সেই রকম জমি এই আইনে পড়বে। সাধারণভাবে এই আইনটাকে খাই-খোরাকি আইন বলা হবে। এখানে আমি দেখতে পাচ্ছি যে, বলা হয়েছে ট্রান্সফার এবং ট্রান্সফারী উভয় পক্ষকে সাক্ষী-সাবুদ নিয়ে এসে প্রমাণ করতে হবে। কিন্তু লীগ গভর্নমেন্ট-এর আমলে ১৯৪৪ সালে যে আইন পাশ করা হয়েছিল তাতে লেখা আছে যে, বিক্রয় করছে সে যদি ডিক্লেরেশন দেয় যে আমি বিক্রয় করছি আমার নিজের অভাবের জন্য, আমার সংসার প্রতিপালনের জন্য, তা হ'লে তখন সেই স্পেশাল অফিসার সেটা ধরে নিয়ে তার অপর পক্ষ, যারা খরিদ করছে তাদের সাক্ষী প্রমাণ দিতে হবে। আমি মফঃস্বলে এই রকম মামলা বহু করেছি। আমি দেখেছি সাধারণ গরিব মানুষ তারা সাক্ষী নিয়ে প্রমাণ করতে পারে নি যার জন্য তারা অনেক সময় এই আইনের সুযোগ সুবিধা ভোগ করতে পারে নি। সেজন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলবো যে, এই আইনে স্পেশাল অফিসার যেন ধ'রে নেন যে, ট্রান্সফার যিনি করবেন সেটা গ্রহণ করা হলে তার ডিক্লেরেশন ইজ সাফিসিয়েন্ট এবং অপর পক্ষ তারা প্রমাণ করুন যে, তারা কিনেছেন, কি কেনেন নি। আমি আর একটা কথা আপনার কাছে নিবেদন করবো, এই আইন যে দরিদ্রের কল্যাণের জন্য, জনসাধারণের মধ্যে সেটা প্রচারের প্রয়োজন আছে। এই যে আইন [illegible]

অনেকে হয়ত জানতেই পারবে না যে, এই আইন বলে তারা তাদের জমি ফেরত পাবে। সেজন্য এটা ভালভাবে প্রচার করা উচিৎ। গতবার আমি দেখেছি সর্ট টাইম দেওয়া হয়েছিল যে, মাত্র ৬ মাসের মধ্যে দরখাস্ত দিতে হবে। অনেকে জানতেও পারেন নি এই আইন হল এবং তার মেয়াদও শেষ হয়ে গেল। কাজেই আপনার কাছে আমার নিবেদন এটা ভাল করে প্রচার করা দরকার এবং রাজস্বমন্ত্রী মহাশয় যে বিল এনেছেন আপনার মাধ্যমে তাঁকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে ওয়েস্ট বেঙ্গল অ্যালিয়েনেটেড রেস্টোরেশন বিল যেটা মাননীয় ভূমি সদ্ব্যবহার মন্ত্রী উত্থাপন করেছেন, সেই বিল সম্পর্কে আমি বলবার আগে দুজন সদস্য বলে গেলেন। একজন বললেন, আইন করে গরিব চাষীর কিছু হবে না। আমি তার সঙ্গে দ্বিমত। তা হলে তো কোন আইনই করা যাবে না। আবার পুরঞ্জয়বাবু ১৯৬৭ সালের একটা উদাহরণ দিলেন। সেই উদাহরণে যুক্তফ্রন্টের কথা বললেন। কিন্তু যতদূর সংখ্যা তত্ত্ব আছে, ১৯৬৭ সালে চালের দাম বাড়লেও এই যে হস্তান্তর প্রসেস, এটা ১৯৬৭ সালে আরম্ভ হয় নি এটা বহু আগেই আরম্ভ হয়েছিল। কাজেই তাঁর সেই যুক্তির সঙ্গে আমি একমত হতে পারলাম না। এটা ১৯৬২ সাল থেকে আছে। যুক্তফ্রন্ট সরকারের সময় এই আইন প্রণয়নের জন্য যে গণসংগঠন বা কৃষক সভা আছে তারা এই আইন প্রণয়নের জন্য একটা চাপ দিয়েছিল। আইনটা বিভিন্ন রাজনৈতিক দলের মধ্যে আলোচিত হয়ে অনুরূপ একটা আইন আনার একটা সিদ্ধান্ত ছিল। কিন্তু ফ্রন্ট ভেঙ্গে যায়। এখন আসলে যেটা আসছে সেটা হচ্ছে যে মন্ত্রিমহাশয় যে উদ্দেশ্যে বিলটা আনছেন, তাঁর উদ্দেশ্য মহৎ এবং এই উদ্দেশ্য নিশ্চয়ই সমর্থনযোগ্য। আবার যে কারণগুলো দেখিয়েছেন সেইগুলো সঠিক কারণ এবং সেই কারণে এই ধরনের একটা আইন আসা উচিত। কিন্তু এই আইনটা আনবার ক্ষেত্রে তিনি বলেছেন একটা রিলিফ। কিছু [illegible] ব্যবস্থা রেখে, গরিব মানুষ, ছোট চাষীদের জন্য এটা করা হয়েছে ফর রিলিফ। কিন্তু [illegible] পটভূমিকায় যেখানে ২০ দফা কর্মসূচির কথা বলা হয়েছে সেই পটভূমিতে যদি রিলিফের দৃষ্টি থাকে, তা হলে [illegible] পটভূমিতে ছোট মাঝারী চাষী যাদের অর্থনীতি ভেঙ্গে [illegible] গেছে সেই অর্থনীতিকে পুনর্গঠন করে মজবুত করা এবং আগামী দিনে তাকে এগিয়ে নিয়ে যাবার যে দৃষ্টিভঙ্গি [illegible] বিলের মধ্যে থাকছে না। খালি রিলিফের প্রশ্ন আসছে। [illegible] রিলিফের কথা নয়, ছোট, মধ্যবিত্ত চাষীর অর্থনীতি যেটা ভেঙ্গে গেছে, সেটা পুনর্গঠন করে আগামী দিনে এগিয়ে নিয়ে যেতে হবে। যেমন গ্রামীণ ক্ষেত্রে যে একচেটিয়া জমির মালিক আছে তাদের যেমন একদিকে সংকুচিত করবার চেষ্টা করতে হবে তেমনি মাঝারী মিডল পিজ্যান্ট, অ্যান্ড লোয়ার পিজ্যান্ট ইকনমি—এই দুটোকে ডেভলপ করবার দিকে আমাদের দৃষ্টি রাখতে হবে। এখন রিলিফ কাকে দেবো? এই যে অবস্থা এসেছে এটা এক দিনে হয় নি এবং এর দুটো প্রসেস আছে। একটা হচ্ছে বান, বন্যা, এবং খরার ফলে যে ব্যাপক খাদ্যসংকট উপস্থিত হয়, তার থেকে তাদের এবং তাদের পরিবারকে বাঁচাবার জন্য তারা যে-কোন স্বার্থে মহাজনের কাছে গিয়ে ৫০০ টাকার জমি ১০০ টাকায় বিক্রি কোবালা করছে, এমন জিনিস আমরা দেখেছি, এক বস্তা ধানের দাম হয়তো ১০০ টাকা, সেই ১০০ টাকা কোবালা করে এক বিঘা জমি হস্তান্তর হয়ে গেছে। এই প্রসেসে অনেক অর্থনৈতিক সংকট দেখা দেবে। আর একটা হচ্ছে উচ্ছেদ হচ্ছে, হস্তান্তর হচ্ছে এবং বর্তমান সমাজজীবনে এই পুঁজিবাদী সমাজজীবনে, যেখানে দিনের পর দিন জিনিসপত্রের দাম বাড়ছে তার সঙ্গে এই যে উৎপাদিত ফসল, এর দামও বাড়ছে, কিন্তু তার সাথে তাল রাখতে না পেরে যারা ছোট এবং মাঝারী চাষী তারা হাবুডুবু খাচ্ছে। তারা নিজেদের বাঁচাবার জন্য অভাবের তাড়নায় জমি বিক্রি করে দিচ্ছে, এই দুই পদ্ধতি সমাজজীবনে দেখা যাচ্ছে। কাজেই রিলিফের ক্ষেত্রে মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা বলা যায় যে, আমরা দেখেছি দ্বিতীয় মহাযুদ্ধের সময় নাগাসাকী এবং হিরোসীমাতে যখন আণবিক বোমা পড়ে তখন লক্ষ লক্ষ মানুষ মারা গিয়েছিল, কিন্তু আজও হয়ত তাদের অনেক আত্মীয়-স্বজন বেঁচে আছেন এবং আবার হয়ত ভবিষ্যতে জনসাধারণের বৈপ্লবিক আন্দোলনের ফলে এই আণবিক বোমার ব্যবহার বন্ধ হবে। তখন যারা মারা গিয়েছেন তাদের আত্মীয়-স্বজনের কাছে এটা একটা প্রহসনে পরিণত হবে। সেইরকম যারা উচ্ছেদ

হয়ে গিয়েছেন তাদের কাছে এটা একটা প্রহসন হবে। সেইজন্য আমি বলছি যে, যারা উচ্ছেদ হয়ে গিয়েছেন তাদের রিলিফ দেওয়া যাবে না। আবার এখন পর্যন্ত এমন ঘটনাও ঘটেছে যে, জমির মালিক বা মহাজন জমিটা লিখে নিয়েছে অথচ জমির যে চাষী যে প্রকৃত মালিক সেই চাষ করে যাচ্ছে এবং সেই ফসল দিয়ে সে তার ঋণ শোধ করে যাচ্ছে, তাদের খানিকটা রিলিফ দেওয়া যাবে। যে সাধারণ মানুষ জমি হস্তান্তর করেছিল তার সেখানে একটা আশা এসেছিল যে হয়ত সে জমি ফেরত পাবে, এবং সেই আশা তারা এখনও করে আছে, যে তারা জমি পাবে। আইন যে ভাবে করা হচ্ছে তাতে হয়ত তাকে রিলিফ দেওয়া যাবে। আমি একটা গ্রামাঞ্চলের ঘটনার কথা বলছি, ৯ই জানুয়ারি আমার কনস্টিটিউয়েন্সিতে একজন চাষী ৩ বিঘা জমি ব্রজগোপাল দত্ত নামে এক ব্যক্তির কাছে বিক্রয় করে দিল এবং ব্রজগোপাল দত্ত তাকে যখন টাকা দেবে সেই সময় কোন একটি রাজনৈতিক দলের বা যুক্তফ্রন্টের কোন একটি দলের লোক তাদের উস্কে দেয়, ফলে জমির ফসল সব আগেব জোতদার কেটে নেয়, এর ফলে হলো কিনা একজন নিরীহ চাষী পুলিসের সামনে মারা গেল। এ ব্যাপারটা পুরঞ্জয়বাবু জানেন, তাকে জিজ্ঞাসা করি সে বিষয়ে তিনি কি করেছেন? ফলে গলসী থানার ও সি-কে সাসপেন্ড করা হয়েছিল। রিলিফ নিশ্চয়ই দেওয়া হবে, সেই জন্য এ ব্যাপারে তিমিরবাবু যতটা হতাশ হচ্ছেন আমি ততটা হতাশ হচ্ছি না, এর নিশ্চয়ই প্রয়োজন আছে। একটা হচ্ছে রিলিফ যদি দেওয়া হয়, তা হলে দেখতে হবে কখন ব্যাপক উচ্ছেদ হয়েছে, সেটা হচ্ছে ১৯৬২ সালে। চীনের যুদ্ধের কথা বলছি, সেটা ১৯৬১ সাল, তার পর ১৯৬২ সালে প্রাকৃতিক বিপর্যয় অর্থাৎ বন্যা, খরা ইত্যাদির ফলে অসংখ্য মানুষ তাদেব জমি ঐভাবে বিক্রয় করে দিয়েছে। আমি জানি বর্ধমান জেলার নাদনঘাটে বামনপুর বলে একটা গ্রাম আছে, সেখানে ১২০ ঘর পরিবারের মধ্যে ৭০ ঘরকে বিক্রয় কোবালা করতে হয়, এখন আইন হবে তারা জমি পাবে, কিন্তু তাদের মধ্যে ৫০ ঘরই রাখতে পারে নি মহাজনের কবলে শেষ হয়ে গিয়েছে আর এখনও ২০ ঘর আছে।

[4-30— 4-40 p.m.]

যদি আর একটু পিছিয়ে যাই ঐ ১৯৬২ সাল থেকে যদি এই আইন প্রয়োগ করেন, তা হলে দেখা যাবে ঐ ধরনের মানুষ যারা আছে তাদের আমরা রিলিফ দিতে পারব এবং মনে করতে পারব প্রাকৃতিক বিপর্যয়ের সময় থেকে তাদের আমরা সাহায্য দিতে পেরেছি। সেদিক থেকে দৃষ্টি দেওয়া উচিত। দ্বিতীয় কথা হচ্ছে, এইসমস্ত জমির ক্ষেত্রে কে বিচার করবে? বিচার করবে একজন স্পেশাল অফিসার ১৯৫৫ সালের আইনের কথা বলেছেন। সেই আইনে ছিল ২ বছরের জন্য যেসমস্ত ব্যাপারগুলি হয়েছে সেগুলির জন্য প্রথমে ১লা জানুয়ারি ১৯৭১ টু নভেম্বর ১৯৫৩ যেখানে ছিল একজন ডেপুটি কালেক্টর, এখানে এখন করছেন একজন স্পেশাল অফিসার। আমরা কিন্তু এদের উপর ভরসা করি না। আপনারও এ সম্বন্ধে বাস্তব অভিজ্ঞতা আছে। ১৯৫৩ সালে জমিদারী উচ্ছেদ আইন হয়েছে এবং তারপর ভূমিসংস্কার আইন হয়েছে। ১৯৬৭-৬৮ সাল পর্যন্ত ঐসমস্ত আইনে উদ্বৃত্ত জমি কতটা আমরা দিতে পেরেছি? কিছুই পারি নি। সেজন্য ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট সরকার কমিটি করে এবং সেজন্য ঐ কমিটি পরের পর হয়ে এসেছিল। সেজন্যই এই কমিটি হয়েছে এবং আপনারা ১ লক্ষ ৭৩ হাজার স্থায়ী পাট্টা দিতে পেরেছেন। অতএব স্পেশাল অফিসার, জে এল আর ও-র উপরে যদি এই কাজ ন্যস্ত করেন, তা হলে এর উদ্দেশ্য সফল হবে না। সেজন্য স্পেশাল অফিসার-এর পরিবর্তে কমিটি হওয়া উচিত। এটা ডেমোক্রেটিক কমিটি হবে এবং তাতে কৃষক সংগঠন, জনসাধারণের বিভিন্ন স্তরের প্রতিনিধি থাকবে। সেই সমস্ত কমিটি স্পেশাল অফিসার বাদ দিয়ে করা উচিত। সেজন্য সম্পূর্ণরূপে আমলাদের উপর নির্ভর না করে জনসাধারণের কমিটি যেমনভাবে ল্যান্ড ডিস্ট্রিবিউশন কমিটি আছে যেখানে জে এল আর ও কর্তা নয় সেইরকম একটা দৃষ্টিভঙ্গি নিয়ে কমিটি করে কাজ করলে ফল ভাল পাওয়া যাবে এবং আরও এত লক্ষ লোককে আমরা স্থায়ী পাট্টা দিতে পারব। অতএব ত্রুটিগুলি সংশোধন করা দরকার। আর একটা ভাল কাজ যেটা করেছেন সেটা হচ্ছে ১৯৫৪-৫৫ সালের যে এভিডেন্স অ্যাক্ট, যেটার মেনসান এখানে করা আছে, সেই এভিডেন্স অ্যাক্টকে এখানে ব্যতিক্রম হিসাবে দিয়েছেন এবং বলেছেন এটা প্রয়োগ করা যাবে না। তিনি বক্তব্যের মধ্যে বলেছেন সঠিক প্রমাণ। কিন্তু এই বিলে ক্যাটাগরিক্যালি বলা নেই সঠিক প্রমাণ কি। সেটা হতে পারে জনসাধারণের সাক্ষ্য নিয়ে সিদ্ধান্তে আসা। সেজন্য এই বিলের মধ্যে যদি এরকম একটা দৃঢ় মত

রাখতেন যা ৪নং ধারায় আছে যে, প্রয়োজন হলে সরেজমিনে তদন্ত করে যেমন পাওয়া যাবে সেই তথ্যই দলিল ও কোর্ট-এর রায়ের চেয়ে বড় হবে। এইস্থানে বুঝতাম বিলের গতিকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। এইরকম কয়েকটা ত্রুটি থাকা সত্ত্বেও আমি এই বিলকে সমর্থন করছি এবং এই বিলকে পরিপূর্ণ করার জন্য যেসমস্ত সংশোধনী দিয়েছি সেগুলি বিচার করে যেন গ্রহণ করেন এই অনুরোধ করে আমি শেষ করছি।

**Dr. A. M. O. Ghani:** Sir, I want to mention a very important thing It is a very serious matter. Messrs. National Co. Ltd., Sankrail, Howrah's workers are on hunger-strike from 9th February, 1973. The Secretary of the union, Shri Govinda Karar has decided to go on hunger strike till death. Their workmen are denied of their statutory benefits. Provident Fund, E.S.I. and various other things. Their wages, salaries and other paymen s are not being made in due date and time. Neither the IJMA nor the Labour Directorate have been able to solve the complications. There demands are (1) Stop retrenchment and re-instatement of all the retrenched, (2) no curtailment of existing facilities, lay-off, compensation of all the P.F. workmen, as existing practice, (3) all payments are not made in scheduled date and time, (4) correct P.F., E.S.I. accounts to be cleared and supplied to the concerned immediately, (5) proper arrangement of urinals, latrines, quarters and canteen immediately, and (6) immediate steps to be taken for nationalisation of this Company for the interest of one lakh people.

Their appeal is that the Government should intervene immediately in the matter and save them from this crisis. Sir, the workers have come here. Unfortunately, the Labour Minister or the Minister of State is not here. So I am placing these facts to you to request the Hon'ble Minister or Minister of State to meet them.

Thank you.

**শ্রীপ্রদ্যোতকুমার মহান্তিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল আমাদের কাছে এনেছেন তার স্টেটমেন্ট অব অবজেক্টস এন্ড রিজনেসের মধ্যে একটা কথা বলেছেন যে,

The Bill has been framed with a view providing relief to the poor raiyats.

যে উদ্দেশ্যে উনি বিল এনেছেন সেটা অভিনন্দনযোগ্য, কিন্তু এই বিলের আলোচনা করতে গিয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়ের কাছে রাখতে চাই যে উদ্দেশ্যে তিনি বিলটা এনেছেন এবং বিলটাকে যেভাবে তৈরি করা হয়েছে তাতে সেই উদ্দেশ্য পুরাপুরিভাবে রক্ষিত হবে না, যদি না কয়েকটি গুরুত্বপূর্ণ ত্রুটি এই বিলের মধ্যে যা রয়েছে তা সংশোধন করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর মধ্যে বলা হয়েছে ১৯৬৭ সালের পরে যেসমস্ত ভূমিবান লোক দুর্যোগের মধ্যে পড়ে অভাবের মধ্যে পড়ে জমি বিক্রি করতে বাধ্য হয়েছে সেই সমস্ত জমির ক্ষেত্রে এই আইন প্রযোজ্য হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অনেক জমি ১৯৬৭ সালের মধ্যে স্ট্যাম্প পার্চেজড করা হয়েছে, স্ট্যাম্প পার্চেজড করা হয়েছে ইন দি ইয়ার ১৯৬৫, এক্সিকিউটেড হয়েছে ইন দি ইয়ার ১৯৬৭, বাট ইট হ্যাজ বিন রেজিস্টার্ড আফটার দি ইয়ার ১৯৬৭। যদি ১৯৬৭ সালের পরে রেজিস্টার্ড হয়ে থাকে এবং ১৯৬৭ সালের আগে স্ট্যাম্প কিনে এক্সিকিউটেড হয়ে থাকে, তা হলে সেই সমস্ত জমির ক্ষেত্রে এই আইন প্রযোজ্য হবে কি হবে না তার বিধান এর মধ্যে নেই। দ্বিতীয়তঃ এই জমিগুলিকে ফেরত পেতে হলে দরখাস্ত করতে হবে। এই আইনের মধ্যে বিধান করা আছে সরকার দ্বারা স্পেশাল অফিসার নিযুক্ত হবেন এবং সেই স্পেশাল অফিসার মানে বলা হয়েছে

Special Officer means an officer not not below the rank of a Sub-Deputy Collector appointed by the State Government to discharge the functions of a special officer under this Act.

একজন সাব-ডেপুটি কালেকটরের উপর এই বিরাট দায়িত্ব দেওয়া হচ্ছে এবং সঙ্গে সঙ্গে সেকসান

৭-এর মধ্যে বলা হয়েছে

Save as otherwise provided in Constitution of India, neither the High Court nor any Civil Court shall have Jurisdiction in any matter which the Special Officer is empowered to dispose of under this Act.

[4-40—4-50 p.m.]

The Special Officer shall have all the powers of a Civil Court under the Code of Civil Procedure, 1908, for the purpose of receiving evidence, administering oaths, enforcing the attendance of witnesses and compelling the production of documents.

তাঁকে এমন একটা ক্ষমতা দেওয়া হচ্ছে যে ক্ষমতার কথা, যে ডিসিসনের কথা কোন সিভিল কোর্ট বা হাইকোর্টের সামনে রাখা যাবে না। মাননীয় স্পীকার মহাশয়, আমরা সকলেই জানি খুব কম ক্ষেত্রেই কনসিডারেসনের টাকা ঠিক ঠিকভাবে লেখা হয়। যদি কেউ এক হাজার টাকার জমি কেনে, তা হলে এটা নিয়ম আছে সেখানে বেশী টাকা বসান হয়। প্রকৃত টাকা কত তার পদ্ধতি সম্বন্ধে বলা হয়েছে সেখানে স্পেশাল অফিসার উইটনেস নেবেন। আমরা দেখছি, আজকাল জুডিসিয়াল কোর্টের সামনে যেসমস্ত উইটনেস যাচ্ছে সে যেতে পারছে না। অনেক সময় ভয়ে বা প্রলোভনে যেতে দেওয়া হচ্ছে না। রেজিস্ট্রি অফিসের সামনে দেখা যায় কতগুলি প্রফেসনাল উইটনেস বসে থাকে যারা একটা নয়, যদি দিনে ১০টি দলিল রেজিস্ট্রি হয় সেখানে তারা সহি করে। এই সমস্ত প্রফেসনাল উইটনেসদের দ্বারা প্রমাণ করাতে হবে যে, জমিটা প্রকৃত কত মূল্যে বিক্রয় করেছে। যাদের পয়সা রয়েছে তারা এই সমস্ত সাক্ষীদের দিয়ে ভুল বলাবার সুযোগ পাবে। কাজেই তাদের কথা নির্ভর করে প্রকৃত মূল্য কত নেওয়া হয়েছে তার প্রমাণ পাওয়া যাবে না। কাজেই ওই সাব-ডেপুটি কালেকটরের সামনে সাক্ষী নিয়ে প্রকৃত অর্থ ধরা যাবে কিনা সেটা আমি মন্ত্রিমহাশয়কে বিচার করতে বলব। আর একটা কথা বলা হয়েছে, সেকসন ফোর প্রভাইসো-তে,

Provided that the first of the instalment provided in the order made under this sub-section shall be payable within three months of the date of the order.

যারা খেতে না পেয়ে বা নিজেদের সংসার পরিচালনা করতে না পেরে দেনার দায়ে কাবু পড়ে জমি বিক্রি করেছে সেখানে একজন স্পেশাল অফিসার সাক্ষী নিয়ে এরকমভাবে টাকার মূল্য নির্ধারণ করে অর্ডার দেবেন এটা সম্ভব নয়। খুব কম চাষী আছে যাদের তিন মাসের মধ্যে ফার্স্ট ইনস্টলমেন্ট দেবার সামর্থ্য হবে। কাজেই আমি অনুরোধ করি, অর্ডার হবার পর তিন মাস যেটা লেখা হয়েছে সেটাকে ছয় মাস করা যায় কিনা সেটা মন্ত্রিমহাশয় বিবেচনা করুন। আমি এই বিলকে অভিনন্দন জানাই কিন্তু যেসমস্ত ত্রুটি রয়েছে সেগুলি সংশোধন করা যায় কিনা সেটা আপনারা চিন্তা করুন। আমি মনে করি এই ত্রুটিগুলি সংশোধন করলে এই বিলের উদ্দেশ্য সাধিত হবে। আমি একথা বলে বিলকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রীবিমল পাইকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে রেস্টোরেশন অফ অ্যালিয়েনেটেড ল্যান্ড বলে যে বিলটা উপস্থিত করেছেন সেই বিলে তিনি বলেছেন যে ১৯৬৭ সাল থেকে যে সকল জমি যারা কিনেছেন সেসব সম্পত্তি দাম ছাড়া টাকার বদলে সেই সম্পত্তি ফেরত দিতে হবে। আইনটা এখানে আলোচিত হয়েছে। আমি প্রথমেই মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি কারণ প্রকৃতপক্ষে যে সকল লোক দুঃখে দারিদ্র্যে সম্পত্তি বিক্রি করে দিয়েছেন তাদের ফেরত দেওয়া দরকার। সেজন্য আমি তাকে অভিনন্দন জানাচ্ছি। ১৯৬৭ সালের পর থেকে বাংলাদেশের অবস্থা অত্যন্ত শোচনীয় ছিল। কোথায় খরা, কোথায় বন্যা তার জন্য মানুষকে বাধ্য হয়ে জমি বিক্রি করতে হয়েছে সেই জমি তাদের ফেরত দিতে হবে। কিন্তু অধ্যক্ষ মহাশয় এই আইনের মধ্যে আমার মনে হয় কতকগুলি ত্রুটি রয়েছে। সেই ত্রুটিগুলি সম্বন্ধে আমি আলোচনা করতে চাই। প্রথম ত্রুটি হচ্ছে সেকসন ৪ সাব-সেকসন ১, ক্লজ বি, যে কথা বিলেতে বলা হয়েছে যে কোন সেল ডিড এবং সেল ডিডের সঙ্গে যদি ডিড অফ রিকনভেয়ান্স থাকে তা হলে সেটি হবে তার উদ্দেশ্য যাই হোক না কেন। আমার মনে হয় একথা তিনি না বললেই পারতেন। কেন সেকসন ৭-এ

আছে মুন্সেফ কোর্টের বিচার হতে পারে না। ১৯৬৫ সালে বেঙ্গল মানি লেন্ডার্স অ্যাক্টে একটি অ্যামেন্ডমেন্ট হয়েছে সেই অ্যামেন্ডমেন্ট হচ্ছে ৩৭-এ, সেই ৩৭-এতে এই কথা বলা হয়েছে যে, কোন সেল ডিড সঙ্গে সঙ্গে যদি সেল ডিড অফ রিকনভেয়ান্স থাকে, তা হলে সেটা

shall be deemed to be a mortgage by conditional sale.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ছোট্ট জিনিসটা পড়ে দিচ্ছি

If there be a sale deed along with a deed of reconveyance the transaction shall always be deemed to be a conditional sale and the mortgagee be a mortgagee of the conditional sale for the purpose of the said sub-section.

অ্যাক্টের এই কথা ভালভাবে আপনি জানেন, যদি কোন মর্টগেজ হয়ে থাকে যদি কোন সেল ডিডের সঙ্গে ডিড অব রিকনভেয়ান্স থাকে, তা হলে সেটা মর্টগেজ বলে পরিগণিত হবে এবং মর্টগেজ বলে তার প্রিলিমিনারী ডিক্রি হবে। ফাইনাল ডিক্রি হবে তাকে বিচার করবে মুনসেফ। যদি ১৯৬৫-এ এই অ্যামেন্ডমেন্ট থাকে

sale deed along with the deed of reconveyance shall be deemed to be a sale by conditional sale.

এবং এখন যদি এই কথা বলা হয়, যদি সেল ডিড থাকে এবং সেল ডিডের সঙ্গে রিকনভেয়ান্স থাকে, তা হলে এটা সেল বলে ধরা হবে। কিন্তু সেইভাবে তাকে টাকাটা ফেরত দেওয়া হবে। এখানে কিছু গোলমাল আছে যে, এই সাব-সেকসান ডি-তে, এখানে কিন্তু ক্লজ ছিল। কোন মেনটেনান্স অব দি ফ্যামিলি ইন ডিসট্রেস কিংবা কস্ট অব কালটিভেসন মেনসান করা নেই। সেখানে যদি পাকা ইমারত তৈরি করা হয়, তা হলে সেখানে প্রযোজ্য হবে। মাননীয় স্পীকার মহাশয়, ভূমিরাজস্বমন্ত্রীকে বলি যে একসঙ্গে দুটো থাকতে পারে না। একদিকে মানি লেন্ডার অ্যাক্টের অ্যামেন্ডমেন্ট হয়েছে এবং দ্বিতীয় সেই অ্যামেন্ডমেন্টে এটা একসঙ্গে থাকতে পারে না। দ্বিতীয় ত্রুটি যেটা আমার চোখের সামনে এসেছে যার উপর আমার বন্ধু প্রদ্যোত মহান্তি মহাশয় বললেন যে,

The amount of the consideration which was actually paid by the transferee to the transferer for which transfer.

উদ্দেশ্য খুব মহৎ। দু হাজার দিয়েছেন, দলিলে লেখা আছে পাঁচ হাজার উদ্দেশ্য খুবই মহৎ, কিন্তু এই উদ্দেশ্যকে খুঁজে বের করবার জন্য দু হাজার লোককে যে উপকার দেওয়া হবে তা খুঁজতে খুঁজতে অনেক বেশী টাকা চলে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা আপনি নিশ্চয়ই জানেন যে, বি টি অ্যাক্টে ছিল ২৬ এফ-এ যেখানে যে কনসিডারেসন মানি বসানো ছিল ঠিক তবেই উপর দিতে হয়েছিল, কারণ ঐখানে যদি বলেন, যদি এভিডেন্স লীড করতে হয়, তা হলে দেখবেন এই মোকদ্দমা করতে করতে প্রাণান্ত হয়ে যাবে। সেই বি টি অ্যাক্টের বিভিল করে দিয়ে ভূমি-রাজস্বমন্ত্রী সেকসন ৮ এল আর অ্যাক্টে প্রিয়েমসন হচ্ছে। অতএব ভেবে দেখুন এই জিনিস করতে গেলে তাদের প্রাণান্ত হবে। তৃতীয় ত্রুটি দেখা যাচ্ছে ৫,০০০ একটা সেল ডিডে লেখা আছে কিন্তু অ্যাকচুয়ালী পেড ২,০০০, স্টাম্প কেনা হয়েছে ৫,০০০-এর উপরে সেখানে প্রমাণিত হল যে, ২,০০০, তা হলে সেল ডিডের ভ্যালু কি দাঁড়াল? সেটা একর্ডিং টু দি রেজিস্ট্রেশন অ্যাক্ট

[4-40—5-00 p.m.]

ভয়েড ডিড এবং যদি ভয়েড ডিড হয়, তা হলে সেটা ফ্রড অন রেজিস্ট্রেশন হচ্ছে। যে জমিটা বিক্রি হয়েছে, সেটার দাম লেখা আছে ডিডে পাঁচ হাজার, কিন্তু অ্যাকচুয়েলী পেইড হয়েছে দু হাজার এবং সেই অনুযায়ী স্ট্যাম্প দিয়ে ডিড করা হয়েছে। সেজন্য সেটা ফ্রড অন রেজিস্ট্রেশন হয়েছে এবং একর্ডিং টু দি ল, ডিড ভয়েড হয়ে যাচ্ছে। তাহলে কোথায় পাবে টাকা? এই ত্রুটি থেকে যাচ্ছে।

থার্ড যে জিনিসটা থেকে যাচ্ছে, সেটা হচ্ছে এমন যে, আমার কাছে আরও বেশী গোলমেলে বলে মনে হচ্ছে। এভিডেন্স অ্যাক্ট-এর সেকসন ৯১ এবং ৯২, এতে বলা হয়েছে 'বার' হবে। এই জিনিসটা একটু দেখুন সেল-ডিডে হয়ত দেখা গেছে ট্যাক্সি কিনবার জন্য জমি বিক্রি করা হয়েছে, ফর মেইনটেনান্স, ফর কস্ট অব কাল্টিভিশন জমি বিক্রি হয়েছে, সেখানে লিটিগেশন খুব বেড়ে

যাচ্ছে। সেজন্য আমার বিশ্বাস গরিব লোকদের উপকারের জন্য যে কথা বলছেন, সেখানে তাদের আরও ক্ষতি হতে পারে। সাধারণত আমাদের যে অভিজ্ঞতা, যেমন ধরুন এস্টেট একুইজিশন অ্যাক্ট, ল্যান্ড রিফর্ম অ্যাক্ট, এর ভিতর উদ্দেশ্য মহত আছে, কিন্তু সেখানে আইনের ত্রুটিবিচ্যুতি থাকার জন্য গরিব লোককে অনেক হয়রানি হতে হচ্ছে। সেজন্য আমার সাজেসন হচ্ছে অ্যাকচুয়ালী পেইড একথা যেন না থাকে। অ্যাকচুয়ালী পেইড এই কথাটা থাকার জন্য এভিডেন্স অ্যাক্টের আওতায় এসে পড়েছে, সেখানে মামলা-মোকদ্দমায় এভিডেন্সের যে ঝামেলা তা গরিব লোক সামলাতে পারবে না। অথচ সেখানে যে অবস্থা থাকছে তাতে এভিডেন্স অ্যাক্টের সুযোগ লোকে নেবেই, কেন না ফ্যাক্ট বার করতে সেটা প্রয়োজন, কেন না ভ্যালু একচুয়ালী পেইড এই কথাটা রেখেছেন। আমরা বি টি অ্যাক্টে এবং ল্যান্ড রিফর্ম অ্যাক্টেও এ জিনিস দেখেছি। আইনমন্ত্রী বসে আছেন, এই যে প্রিয়েমশন করবে, যদি কেস ভ্যালু দলিলে থাকে ৫ হাজার আর অ্যাকচুয়ালী পেইড হয়ে থাকে ২ হাজার তা হলে সাবসিকুয়েন্ট ট্রান্সফারী যে প্রিয়েমশন করবে, সেটা কত টাকায় করবে? সেজন্য এই প্রিয়েমশনের ক্ষেত্রে অ্যাকচুয়ালী পেইড কথা থাকায় আমি ডিফেক্ট থাকছে বলে মনে করছি, এটা আপনি মন্ত্রিমহাশয় একটু দেখুন, ত্রুটি-বিচ্যুতি থাকছে কিনা। আর এই যে তিনটি ক্লজ—যদি দেখা যায় ট্যাক্সি কেনার জন্য, সংসার চালানোর জন্য, কস্ট অব কাল্টিভেশন, এই যে দু-তিনটি ক্লজ এখানে, এতেও ত্রুটি-বিচ্যুতি থাকছে কিনা সেটা লক্ষ্য করবেন।

আর একটা জিনিস, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় বললেন যে, গরিব মানুষদের রক্ষার জন্য এটা করা হয়েছে এটা সত্য। কিন্তু দু হেকটার যার জমি ছিল, তার জমি যদি এক হেকটার জমির মালিক কিনে নেয়, তাকে যদি ইনস্টলমেন্ট দেওয়া হয়, তা হলে কি অবস্থা হবে? এজন্য ভূমি-রাজস্ব মন্ত্রিমহাশয় গরিবদের উপকারের জন্য যে বিল এনেছেন, এই সমস্ত ত্রুটি-বিচ্যুতি যদি দূর করে দেন, তা হলে এই বিল অভিনন্দনযোগ্য, এবং আমি মনে করি এটা যুগান্তকারী, এ দ্বারা সাধারণ মানুষের অত্যন্ত উপকার হবে। এজন্য অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার বসু**: মাননীয় স্পীকার স্যার, আমাদের দেশে প্রধানত কৃষি ব্যবস্থার উপর জাতীয় আয় নির্ভরশীল। কিন্তু প্রকৃতির খেয়ালে আমাদের দেশে প্রতি বছর হাজার হাজার লোককে জমি ছাড়া হতে হচ্ছে। ফলে গরিব চাষীর তো কথাই নাই মধ্যবিত্ত চাষী পর্যন্ত গরিবে পরিণত হচ্ছে। গ্রাম্য অর্থনীতির এই যে অস্থিরতা তাকে আপনারা একটা সুস্থ কাঠামোর উপর দাঁড় করানোর জন্য সকলে ভাবছেন। সেই ভাবনার একটি দিক এই বিলের মারফত এসেছে। নিশ্চয়ই এই বিলকে আমরা সমর্থন করছি, এর জন্য ভূমিরাজস্বমন্ত্রীকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। এ বিল ভাল হয়েছে, কিন্তু আরো ভাল হওয়া দরকার এ কথাও এই সঙ্গে বলে রাখছি। আমাদের দেশে অনেক ভাল ভাল বিল আসে, আইন পাস হয়, কিন্তু তা যথাযথভাবে ইমপ্লিমেন্টেড হয় না। এ নিয়ে অনেক আলোচনা হয়েছে। শুধু মাত্র আমলাতন্ত্রের উপর নির্ভর করে ভাল বিলকে বা আইনকে কার্যকর করা যায় তা আমি বিশ্বাস করি না। আমাদের দেশের একটা ক্ষুদ্র রাজ্য কেরালায় যে ভূমিরাজস্ব বিল পাস হয়েছে, সেখানে তাঁরা সেই আইনকে কার্যকরও করেছেন, সেখানে সেই প্রদেশের ২২ হাজার লোককে তালুক কমিটি বা গণকমিটি মারফত সুষ্ঠুভাবে জমি বিলির ব্যবস্থা হয়েছে, সেই আইনকে ঠিকঠিক কার্যকর করা হয়েছে, বাস্তুহীনরা বাস্তু পেয়েছে। সেইজন্য আমাদের মন্ত্রিমহাশয়কে বলি শুধু একজন স্পেশাল অফিসার তথা বি ডি ও-র উপর আপনি এই ব্যাপারে নির্ভর করবেন না। আমি সাজেস্ট করছি যা আপনি নিতেও পারেন, না নিতেও পারেন, সেটা হল এই এখানে আপনি এম এল এ রাখুন, পঞ্চায়েত মেম্বার রাখুন, কয়েকটি অফিসারও দেন—তাদের দিয়ে একটি কমিটি করুন যাতে এই আইনকে সুষ্ঠুভাবে ইমপ্লিমেন্ট করা যায়, তা না হলে আপনার কোন সদিচ্ছা সার্থক হবে না।

দু নম্বর হচ্ছে, আপনার কাছে থেকে এই ব্যবহার আশা করি, বার বার আপনি বলেছেন, সেচ এলাকা ও অ-সেচ এলাকা—এই যে ডিফারেন্ট ট্রিটমেন্ট-এর কথা বলেছেন আইনে, যেমন দুই হেক্টরের কথা বলছেন, সেচ এলাকার জন্য, সেটা ঠিক। কিন্তু অ-সেচ এলাকার জন্যও ব্যবস্থা করতে হবে। আপনার এই আইনের দ্বারা গ্রামবাংলার ভেঙ্গে পড়া অর্থনীতিকে পুনর্গঠিত করতে চান, ভাল কথা, তা করতে হবে। আমি গত বছরও বলেছিলাম হাড়োয়ার এক বৃদ্ধ চাষীর কথা। তাঁর ২০-২১ বিঘা জমি—ব্যাঙ্কের থেকে ঋণ পাচ্ছেন না বলে তাঁর জমি বিক্রি করতে হচ্ছে। আপনার এই আইনের পারভিউ-এর মধ্যে এইরকম ঘটনাগুলোও আনুন। তা না হলে

আপনার এই বিল পরিপূর্ণ হয় না। এই প্রসঙ্গে আপনাকে মনে করিয়ে দিতে চাই, এই যে সব খুচরা খুচরা আইন বিভিন্ন সময়ে পাস হয়েছে, তার দ্বারা আমরা মানুষকে যে রিলিফ দিতে চেয়েছিলাম, তা আমরা পারি নি। একটা জায়গায় গিয়ে বাধা পেয়েছি, ঠেকে গিয়েছি। জমির জন্য এক হাজার টাকা দিয়ে দলিলে দু হাজার বা তারও বেশী লিখে নিয়ে তারা বসে আছে। এই পাহাড়ে এসে আমাদের নৌকা চূর্ণবিচূর্ণ হয়ে যায়। জমির দাম এক হাজার টাকা, দলিলে লেখা আছে দু হাজার টাকা। এখন জমি ফেরত পেতে গেলে সেখানে এখন দু হাজার টাকাই দিতে হবে। আইনে এখানে কিছু ব্যবস্থা রেখেছেন আপনি। জমি ফেরত পাবার জন্য চাষীরা দীর্ঘদিন ধরে আন্দোলন করছে। এখন এই গণ্ডগোল সামলাতে পারবো না সুতরাং আমরা এখন কি করে প্রমাণ করবো যে, এক হাজার টাকা দিয়েছি, যদিও দলিলে লেখা রয়েছে দু হাজার টাকা?

Onus of proof will devalue on the transferee

কাজেই আমি বলি যে, জমি নিয়েছে তাকে প্রমাণ করতে হবে অপর পক্ষ বাদি বলবে এক হাজার টাকা দিয়েছে, দু হাজার টাকা নয়। তিনি সেটা প্রমাণ করুন। তা না হলে মোটামুটি এই জমি ফেরত দিয়ে চাষীদের অ্যাকচুয়্যালি রিলিফ দেবার কথা যেটা আপনি ভাবছেন, তা আপনি বাস্তবে দিতে পারবেন না। কাজেই এইসমস্ত কথাগুলো সামগ্রিকভাবে আপনাকে বিচার করতে অনুরোধ

[5-00 -5-10 p.m.]

করছি। বিলের উদ্দেশ্য ভাল, বিলের জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু এই ত্রুটি-বিচ্যুতিগুলো ছোট নয়। একটি দল অর্থাৎ মধ্যচাষীকে এখানে আনতে না পারলে গ্রামীণ অর্থনীতির উজ্জীবন করা যাবে না।

দু' নম্বর কথা হচ্ছে যে, জমি কিনেছে অনেক কম দামে, কিন্তু অনেক বেশি দাম লিখিয়ে নিয়েছে তার ঘাড়ে যদি প্রমাণের দায়িত্ব দিতে পারেন তো ভাল হয়। আমি জানি না এভিডেন্স অ্যাক্টে কি আছে কোন্ ধারায়। তবে এইজন্য কিভাবে আইন করতে হবে সেটা আপনাকে ভেবে দেখতে হবে, আপনার উপদেষ্টাদের ভাবতে হবে। এখানে আপনি কথা লিখেছেন নট এক্সিডিং টেন। কিন্তু একটা আইনে দু বছর পর্যন্ত জেল লেখা থাকলে ম্যাজিস্ট্রেট ৬ মাস, আট মাস বা এক বছর দেন। তেমনি এক্ষেত্রেও ও কথা লেখা থাকলে দু তিন-চার বা অন্য রকম কিস্তি হতে পারে। কাজেই আমি বলছি ওখানে ১০ অ্যানুয়াল কিস্তি, এর কম হবে না। যে টাকাটা গরিবকে পরিশোধ দিতে বলছেন সেটা অন্তত ১০ অ্যানুয়াল কিস্তির কম হবে না এইভাবে আইনটা সংশোধন করা প্রয়োজন হয়ে পড়েছে। কিছু মনে করবেন না, মন্ত্রিমশাই, প্রশাসনযন্ত্র মনে করে স্ট্যাটাসকো মেন্টেন করাই কাজ এবং গরিবকে রিলিফ করা দরকার হয়, তখন এমনভাবে কাজ করে যেন মনে হয় অনিচ্ছুক এবং যেন গরিব বেটাটার মাথা কিনতে চলেছে এবং সেটা না কিনতে পারলেই যেন ভাল হয়। তাই বলতে চাই, নট এক্সিডিং টেন সেটা ২/৩/৪ হয়ে পড়তে পারে, কাজেই আপনি যেটা চান যে, সে ১০টি বাৎসরিক কিস্তিতে পরিশোধ করতে পারবে আইনের মধ্যে সেইটা সেইভাবে থাকলে ভাল হতো। আর একটা কথা আপনি সুদের হার চার পারসেন্ট রেখেছেন। একদিক থেকে এটা সমর্থনযোগ্য। কিন্তু আপনি যদি হিসাব করে দেখেন আপনি এইখানে এই তো স্টার্ট করছেন, আপনি কিছু লোকের ক্ষতি করে গ্রামবাংলার অর্থনীতিকে পুনর্গঠন করতে চান, আমি বলবো, এই যে টাকা অনেকে দিতে পারবে না। কাজেই সুদের হার যদি চার পার্সেন্ট থাকে, তা হলে কি করে দিতে পারবে। আমি ভাবলাম আমি সুদের কথা উঠিয়ে দিতে বলবো। কিন্তু আইনে কোথায় বাধা হবে—এই কথা ভেবে সুদের হার এক পার্সেন্টের বেশি না হয় সেদিকে ভেবে দেখতে বলছি। মোটামুটি সমস্যাটার ব্যাপারে দৃষ্টিভঙ্গির প্রয়োজন। এই দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গির উপর দাঁড়িয়ে যা পরিবর্তনশীল অবস্থা এবং পরিবর্তনশীল অবস্থার মাঝখানে দাঁড়িয়ে একটা সামগ্রিকভাবে পরিবর্তন আনতে চাইছি। এখানে একটা ওখানে একটু ছোটখাট ভুল করে ফেললাম এইরকম হিসাব করলে হবে না। এমন একটা সামগ্রিকভাবে কল্যাণ গ্রামবাংলার অর্থনৈতিক পুনর্গঠন আরও একটু উদার দৃষ্টিভঙ্গি নিয়ে বিচার-বিবেচনা করবেন—এই বক্তব্য রাখবো। নিশ্চয় এই বিলকে সমর্থন করছি। এই বিল ভালো, আরও ভাল হয়, যদি এইগুলো আপনি বিচার-বিবেচনা করেন।

**শ্রীশিবশঙ্কর বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী যে বিল এনেছেন আমি তাকে আন্তরিক সমর্থন জানাচ্ছি। বাংলাদেশের বঞ্চিত, পীড়িত, লাঞ্ছিত চাষীদের আশাআকাঙ্ক্ষা এই বিলের মধ্যে ফুটে উঠেছে। এর জন্য সত্যি আমাদের মন্ত্রিমহাশয় অভিনন্দনযোগ্য। বাংলাদেশের দারুন অভাবের জন্য চাষীরা উপায়ন্ত না পেয়ে তাদের মায়ের চেয়েও প্রিয় যে জমি সেই জমি তারা বিক্রি করতে বাধ্য হয়েছে। সে জমি ফিরে পাবার মধ্য দিয়ে মানুষের অর্থনৈতিক বুনিয়াদ সুদৃঢ় হবার প্রচেষ্টা এই আইনের মধ্যে রয়েছে। এইজন্য আমি মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আমি বলবো এর মধ্য দিয়ে কংগ্রেসের যে পলিসি [illegible] ফুটে উঠেছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। আর একটা কথা না বলে পারছি না, সেটা হচ্ছে এর একটা অপারেটিভ সাইড আছে। এই আইন যে করা হচ্ছে এতে সত্যিকারের ঐ বঞ্চিত মানুষ সেই জমি ফিরে পাবে কিনা তাতে আমার সন্দেহ রয়েছে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, মাননীয় মন্ত্রিমহাশয় ভূমিসংস্কারের আইন করেছেন। তা সত্ত্বেও বেনামে ১৮ শত একর জমি রেখে দেওয়া হয়েছে সেখানে আইন প্রয়োগ করা যায় নি। সেইজন্য বলছি আইন করলেও তার প্রয়োগের ব্যাপারে মন্ত্রিমহাশয় যে রিজন [illegible] ইন-ডিসিসন করেছেন তা পড়ে ঐসব চাষী যে জমি ফেরৎ পাবে সে বিষয়ে আমার সন্দেহ রয়েছে। যে অবস্থার উপর নির্ভর করে এই সৎ প্রচেষ্টাকে তিনি ফলবতী করতে চাচ্ছেন সেই কর্মদক্ষতার উপর আমাদের সন্দেহ রয়েছে। তাই আমি বলছি যে, এই শাসনব্যবস্থার উপর পুরোপুরি নির্ভর না করে জনসাধারণের প্রতিনিধিরা যাতে এই ব্যবস্থার মধ্যে থাকে [illegible] যদি ব্যবস্থা করতে পারেন এবং সেই দিকে যদি দৃষ্টি দেন, তা হলে আমি আশা করি যে জনসাধারণের আশা-আকাঙ্ক্ষা এর মধ্যে প্রতিফলিত হবে এবং আপনার ঐ সৎ প্রচেষ্টা ফলবতী হবে। এই উদ্দেশ্য সার্থক করতে গেলে, কার্যকর করতে গেলে ঐসব সরকারী কর্মচারীদের উপর পুরোপুরি নির্ভর না করে পাবলিক রিপ্রেজেনটেটিভদের যাতে করে এর মধ্যে রাখা যায় তার ব্যবস্থা করলে আমার মনে হয় খুব ভাল হবে। এই বলে এই বিলকে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলিঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে দি [illegible] ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অব অ্যালিনেটেড ল্যান্ড বিল এখানে এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন জানাই। কিন্তু যে উদ্দেশ্যে মাননীয় মন্ত্রিমহাশয় এই বিলটি এনেছেন তার প্রথম লাইন থেকে আরম্ভ করে শেষ পর্যন্ত ওয়ার্ডিংগুলি যদি লক্ষ্য করা যায়, তা হলে দেখা যাবে যে যে উদ্দেশ্যে এই বিলটি তিনি এনেছেন তা কখনই সার্থক হতে পারে না। এই বিলে আমি বলবো যে কিছু উদ্বাস্তুর সৃষ্টি করা হবে। কারণ এই বিলের সবচেয়ে খারাপ দিক হল, যে সমস্ত গরিব লোক যারা ছোট ছোট জমি কিনেছে তিন-চার কাঠা জমি কিনে বাস্তু করেছে তাদের এই বিলে উদ্বাস্তু করে দেওয়া হচ্ছে। আমার মনে হয় এই বিলে সেটাই হল সবচেয়ে ক্ষতিকারক দিক। কিছু গরিব লোকের ভাল করার জন্য চেষ্টা আপনারা করেছেন বটে, কিন্তু তার কুফলও অনেক রয়েছে ইন অ্যাবসেন্স অব এনি সেভিং ক্লজ। যারা ছোট ছোট জমি কিনে বাস্তু করেছে তাদের সম্বন্ধে এই বিলে কিছু সংশোধন না করে এই বিল গ্রহণ করলে খুব ক্ষতি হবে। এমন অনেক গরিব মানুষ আছে যারা অল্প জমি কিনে পাকা কোঠা বাড়িঘর করে বাস করছে, তারা তা না হলে উদ্বাস্তু হয়ে যাবে। এইটাই হল, এই বিলের সবচেয়ে খারাপ দিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সাব-সেকসন ৯ [illegible] সেকসন [illegible] তাতে দেখতে পাচ্ছি সাব-ডেপুটি কালেকটরকে সর্বময় কর্তা করে তাকে সব কিছুর ভার দেওয়া [illegible]।

[5-10—5-20 p.m.]

প্রথমত আমি বলব এই আইনের সেকসান ৪(১)(বি) [illegible] কন্ট্রাডিকসান [illegible] রেজিস্ট্রেসন অ্যাক্ট-এ যা আছে তার বহির্ভূত কাজ করা হচ্ছে। সুতরাং [illegible] এই বিলটিকে সাসটেন করা যায় না। এটা সংশোধনের প্রয়োজনীয়তা [illegible]। সেকসান ৬ [illegible] দিস অ্যাক্ট ইজ কনট্রাভেনসন অব দি এভিডেন্স অ্যাক্ট, দেখা যাচ্ছে। একটা সাব-ডেপুটি কালেক্টরের উপর ভার দেওয়া হয়েছে। তিনি সাক্ষী নিয়ে সমস্ত বিচার করবেন। [illegible] উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে পশ্চিমবাংলায় কয়েকবার ভূমিসংস্কার আইন হয়ে গেছে। ছোট ছোট জমির মালিকরাই সাধারণত জমি কেনে বড় বড় জমির মালিকরা জমি বেচেন না। এখানে আমাদের মন্ত্রিমহাশয় দু হেকটর অর্থাৎ ১৫ বিঘা জমির মালিকদের সবচেয়ে গরিব শ্রেণীর লোক বলে ধরেছেন। পশ্চিমবাংলার গড় হিসাব যদি করা যায়, তা হলে দেখা যাবে মাথাপিছু ১ বিঘা

করেও জমি পড়ে না। দু হেকটর অর্থাৎ ১৫ বিঘা জায়গা যার আছে তিনি হলেন সবচেয়ে দরিদ্রতম ব্যক্তি, বিক্রি করলে তাঁর জায়গা রেসটোরেসন হবে। জানি না আমাদের পশ্চিমবাংলার মাননীয় বিধানসভার সদস্যদের মধ্যে কজনের ১৫ বিঘা জমি আছে। এবং মাননীয় মন্ত্রিমহাশয়েরও আছে কিনা আমার জানা নেই। তবে বিধানসভার সকল সদস্যের যে নেই সেটা আমার জানা আছে। এবং নন-ইরিগেটেড এলাকার লোকদের উপর কোন ডিফারেনসিয়েট কিছু করেন নি আমার মনে হয় ইরিগেটেড এলাকায় ডাবল হওয়া উচিত ছিল। সুতরাং এই দু হেকটর-এর ব্যাপারটা খুব ইনজাস্টিস করা হয়েছে। কেন না, ইরিগেটেড এবং নন-ইরিগেটেড এলাকায় হাফ হওয়া উচিত ছিল কিন্তু সে বিষয়ে কিছু নেই। সুতরাং সেকসান ৪(১)(বি) দেখছি, ওরাল এভিডেন্স নিয়ে বিচার করা হবে। এই ওরাল এভিডেন্স নিয়ে যে বিচার করা হবে, সে সেল কি পারপাজে করা হয়েছে—আমি বলব এটা সম্পূর্ণভাবে ডেপুটি কালেকটর—দুটি লাইনে আইন করে দেওয়া যেত, যেখানে দু হেকটর জায়গা থাকলে বিক্রি করলেও রেসটোরেসন হবে এবং এটা সাব-ডেপুটি কালেকটর বিচার করবেন। কাজেই ৯টি সেকসন করার দরকার ছিল না। এই ৯টি সেকসনের মাধ্যমে উনি গরিব লোকদের উপকারের চেষ্টা করেছেন। তাঁর উদ্দেশ্য যে সাধু, সৎ সে বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু এতে এত ব্যাড ড্রাফটিং এবং আনহেলদি ড্রাফটিং করা আছে যা নাকি কল্পনা করা যায় না। সুতরাং আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলব, এই বিল এই অবস্থায় না রেখে যদি উনি আরো ভাল করে ভেবে-চিন্তে আরো ত্রুটিমুক্ত একটা বিল প্লেস করেন, তা হলে আমার মনে সামগ্রিকভাবে তাঁর এই উদ্দেশ্য সিদ্ধ হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলব যে, এই বিলে পেনাল প্রভিসন কিছু নেই। একটা পারমানেন্ট অ্যাক্ট হতে যাচ্ছে, অথচ এটা নেই। আমি দেখতে পাচ্ছি যদি ডিক্রী হয়, তা হলে দি ডিক্রী উইল বি একজিকিউটেড ইন দি মান্থ অব বৈশাখ, কোন কারণ নেই। ডিক্রী যখন হবে ডিক্রী উইল বি একজিকিউটেড আফটার দি এক্সপায়ারি অব দি পিরিয়ড অব অ্যাপিল। জেনারালি ল হচ্ছে যে, অ্যাপিলের পিরিয়ড অতিক্রম করার পরে ডিক্রী একজিকিউসন করতে দেওয়া হয়। কিন্তু এখানে একটা মাস নির্দিষ্ট করে দেবার কোন অর্থ নেই। কেন না, এই আইনে উনি বলেছেন যদি ভূমিতে কোন শস্য থাকে, তা হলে সেই শস্যের টাকা বাদ দিয়ে ডিক্রী দেওয়া হবে। সুতরাং মাস নির্ধারিত করে দেবার কোন কারণ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ২-৩ বার আইন প্রণয়ন হয়েছিল, তার মধ্যে গরিবের উপকারের কিছু চেষ্টা করা হয়েছিল। এখানে জমির সিলিং আছে, কিন্তু টাকার সিলিং নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি কেউ ৩০ হাজার টাকায় জমি বিক্রী করে থাকে, তা হলে তাকে অভাবী বলে গণ্য করা হবে, এটা অত্যন্ত আশ্চর্যের কথা। সেই জন্য আমি বলব জমি যেমন নির্ধারিত করে দিয়েছেন তেমনি টাকারও একটা ৫-৭-১০ হাজার এইভাবে একটা ফিক্সড অ্যামাউন্ট করে দেওয়া উচিত। সুতরাং কনসিডারেসন মানি মাস্ট বি ফিক্সড। ধরুন আমি যদি একটা জায়গা বিক্রি করে কলকাতাতে বাড়ি কিনি তা হলে সেই জায়গাটি আবার উদ্ধার করে নিতে পারবো।

সুতরাং যত আইন আগে হয়েছিল তাতে দেখা গিয়েছে একটা টাকার অঙ্ক ছিল, কিন্তু এবারে উনি একটা নতুনত্ব করেছেন, উনি দুই হেকটর জায়গা করেছেন। আমার মনে হয় গরিব লোকেদের যদি উপকার করতে হয়, তা হলে এটা দু হেকটরের জায়গায় এক হেকটর হওয়া উচিত। অপর দিকে যিনি কিনছেন তার যদি এক হেকটর বা ঐ ধরনের কিছু জায়গা থাকে, তা হলে, দিস উইল নট বি অ্যাপ্লিকেবল টু দেম। এটা বলা উচিত। তা না হলে বহু লোক ভূমিহীন হয়ে যাবে, বাস্তুহারা হয়ে যাবে। আমি জানি, বহু লোক যেমন ছোট ছোট ব্যবসায়ী, তারা কোন ক্রমে ৩-৪ কাঠা জায়গা কিনে মাথা গোঁজবার স্থান করেছে, কিন্তু যেহেতু এই আইনে বাস্তু পুকুর ইত্যাদি বাদ দেওয়া হয় নি সেই হেতু তারা বাস্তুচ্যুত হয়ে যাবে। এটা

This is very dark side of the Bill, so this dark side of the Bill must be rectified.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যাঁরা বক্তব্য রেখেছেন তাঁরা প্রত্যেকে আইনজ্ঞ এবং আইনের প্রত্যেকটি ধারা তাঁরা ব্যাখ্যা করেছেন। আমি বলব,

contrary to the provisions of the Registration Act.

এভিডেন্স অ্যাক্ট—একটা সাব-ডেপুটি কালেকটর, তাঁকে ভার দেওয়া হল, তিনিই দণ্ডমুণ্ডের কর্তা। একটা গরিব যে জমি বিক্রি করেছে তাকে সাক্ষী নিয়ে আসতে হবে এবং নিয়ে এসে

প্রমাণ করতে হবে, তারপর জমি নিতে হবে। বাদ দিন এসব, কেন এত ক্ষমতা দিচ্ছেন? আমি বল যদি এই বিলটার ড্রাফটিং ভাল হত, তা হলে ঐ সাব-ডেপুটি কালেকটরকে বিচারের সমস্ত ক্ষম না দিয়ে আইনের মধ্যে ক্ষমতাগুলি ভাগ করে দেওয়া যেত এবং সেটা করাই উচিত ছিল। যেম এই প্রসঙ্গে আমি বলব, ঋণ পরিশোধ বা অন্যান্য দেনা পরিশোধের জন্য এর মধ্যে অনেক টার্ম অ্যান্ড কন্ডিসানস্ দেওয়া যেত যাতে ঐ সাব-ডেপুটি কালেকটরের হাত অনেক ছোট করে দেও যেত। কিন্তু তা না করে তিনি যা করেছেন তাতে ঐ অফিসার যা বলে দেবেন সেটাই হ তিনি যদি বলেন অভাবের জন্য, তা হলে তাই হবে, তিনি যা বলে দেবেন সেটাই হবে। স্যা একটা লোক যে অভাবের জন্য জমি বিক্রি করেছে সে সেই জমি ফেরত পাবার জন্য গ্রাম থে সাক্ষী নিয়ে আসবে, দিনের পর দিন সাক্ষী দেবে

It is a long drawn process. This long drawn process should not be continued.

আজকে যদি উপকার করতে হয়, তা হলে প্রসেসটা ছোট করে ফেলুন এবং তা করে যে অফিসা বিচার করবেন তাঁর ক্ষমতা সীমিত করে দিন। কাজেই ডেপুটি কালেকটর, সাব-ডেপুটি কালেক টরের ক্ষমতার ব্যাপারে যদি এইভাবে বিলটা ড্রাফটিং করা হয়, তা হলে সেটা খুবই আনহ্যাপি হবে। ভাল ভাল আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করে এর যেসমস্ত ডার্ক সাইডগুলি আছে সেগুলি সংশোধন করে এই বিল আনা উচিত ছিল। তারপর স্যার, সাব-সেকসান ৫ অব সেকসান ৪এ যে এভিডেন্স অ্যাক্টের কথা আমি বলেছি সেখানে দি এফেক্ট অব দি অর্ডার অব রেজিস্ট্রেসান অব দি ল্যান্ড, সেখানে সিভিল প্রসিডিওর কোড অনুযায়ী যদি ডেলিভারী অব পজেসান নিতে হয়, তা হলে কোন মাস নির্ধারণ করা যায় না। একটা লোক অভাবের জন্য জমি বিক্রি করেছেন, তাকে বসে থাকতে হবে বৈশাখ মাস পর্যন্ত। আইনে যদিও প্রভিসান আছে যে, খেসারত পাবে, কিন্তু এটা ওমিট হওয়া উচিত। যখন ডিক্রি হবে

30 days after the date of decree— that decree will be executed.

এবং তার বেনিফিট তিনি পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রিমহাশয়ের প্রচেষ্টা অত্যন্ত ভাল, বর্তমান দুর্দিনে তিনি চেষ্টা করছেন ঐ গরিব লোক যারা বিক্রি করে ত তাদের কি করে উপকার করা যায়, কিন্তু এই বিলের যা ড্রাফটিং ফ্রম দি ফার্স্ট লাইন টু দি লাস্ট লাইন, তাতে এর আসল উদ্দেশ্য থেকে আমরা দূরে সরে যাচ্ছি। তা ছাড়া বহু আইনকে উপেক্ষা করে বা তাদের সঙ্গে সঙ্গতি না রেখেই এই আইন করা হচ্ছে। এইভাবে যদি এটা করা হয়, তা হলে এর আসল উদ্দেশ্য সিদ্ধ বা সার্থক হতে পারে না। কারণ এর ফাঁকে বহু লোক ... করবে। তাই আমি তাঁকে অনুরোধ করব এর কয়েকটা পয়েন্ট ঠিক করে নিন। যারা ছোট ছোট জমির মালিক তারা এই আইনের আওতায় আসবে না, এই অ্যাক্টের মধ্যে নির্ধারিত টাকা দেওয়া হোক - কত টাকা পর্যন্ত দেওয়া যায় তা নিয়ে নিশ্চয় আপনি আলোচনা করুন। আর মাননীয়

[5-20— 5-30 p.m.]

উপাধ্যক্ষ মহাশয়, এটা এভিডেন্স অ্যাক্ট-এর বহির্ভূত করা হয়েছে, এটা বন্ধ করা হোক এবং দেওয়া হোক স্পেশাল অফিসার, যিনি অ্যাপয়েন্টেড হবেন সাব-ডেপুটি কালেকটর, তিনি শুধু এভিডেন্স ... সেখানে টার্মস অ্যান্ড কন্ডিসানস ... দি ডীড যদি এক্সপ্লিসিট হয়, তা হলে আইনের মধ্যে থেকে তার বিচার করবেন। যদি আইনে টার্মস অ্যান্ড কন্ডিসানগুলি এক্সপ্লিসিট হয়, তা হলে অফিসার তার বিচার করবেন তাতে বিচারে সময় বেশী লাগবে না, সাক্ষীসাবুদও আনতে হবে না, বিরাট একটা ক্লামজিও হবে না, লং-ড্রন প্রসেসও হবে না, সমস্ত জিনিসটা ছোট হবে। আমি উদ্দেশ্যকে এবং সাধু প্রচেষ্টাকে সমর্থন জানাচ্ছি। কিন্তু এই বিল ব্যাড ড্রাফটিং-এর জন্য আমি দুঃখিত। সেজন্য আমার মন্ত্রিমহাশয়ের কাছে একান্ত অনুরোধ এই বিলটার একটা পূর্ণাঙ্গ বিল আনুন, এর উদ্দেশ্য সফল হোক, গরিবের উপকার করুন, তা হলে ঐই বিলের স্বার্থকতা হবে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের উপর অনেক বিতর্ক হয়েছে এবং এই বিল আমরা যারা চাষীর ঘরের ছেলে, যারা গ্রামে বাস করি, যারা কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত, কৃষি এবং খাদ্য নিয়ে আমরা যারা লড়ি, তারা এ বিষয়ে অনেকদিন ধরে আলোচনা করে আসছি এবং আমাদের কংগ্রেস ফ্রন্টাল অর্গানাইজেশন, কৃষক কংগ্রেস বহুদিন ধরে এই দাবি

করে আসছিল যে, জমি ফেরত আইন করা উচিত। আজকে এই বিল এসেছে নীতিগতভাবে এই বিলকে আমি সমর্থন করি এবং মাননীয় মন্ত্রিমহাশয়ের যে সাধু প্রচেষ্টা সেই সাধু প্রচেষ্টাকে সমর্থন করি। কিন্তু এই বিলের মধ্যে সমস্ত বিষয়বস্তু যদি এক জায়গায় খুটিয়ে দেখা যায়, তা হলে যাদের উদ্দেশ্যে, যাদের কল্যাণের জন্য এই বিল আনা হয়েছে তাদের সেই কল্যাণ করা সম্ভব হবে না, এটা হচ্ছে আমার প্রথম কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডিস্ট্রেস সেল-এর জন্য আইনের খুটিনাটি নিয়ে ঊর্ধ্বতন কর্তৃপক্ষরা নানারকম অবস্থার সৃষ্টি করছে। বারো বছর দখল হলে নিশ্চয়ই অ্যাডভার্স পজেশন শ্রমিকের হয়, কিন্তু বারো বছরের নিম্নকালের জন্য আইনে নিশ্চয়ই প্রমাণ করা যায়, আইন নিশ্চয়ই তৈরি করা যায়। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, আপনি পশ্চিমবাংলায় সামগ্রিকভাবে খোঁজ নিয়ে দেখুন এই পশ্চিমবঙ্গের বুকে কবে থেকে অভাব দেখা দিয়েছে। ১৯৬২ সালে সর্বপ্রথম দেশের বুকে যে অসহায় অবস্থা দেখা দেয়, সেদিনের হিসাব সরকারী তহবিলে আপনার দপ্তরে আছে, দেখবেন সেদিন রিলিফ-এর খাতে কত লক্ষ লক্ষ টাকা সরবরাহ করতে হয়েছিল এই সরকারকে। তাই আমরা চেয়েছিলাম আইনের মারপ্যাচ বাঁচিয়ে বারো বছরের নিম্নকালের জন্য এই আইন এফেক্ট দেওয়া হোক। কিন্তু দেখা গেল, ১৯৬৭ সালের পরে যেসমস্ত জমি বিক্রয় হয়েছে তাদের বেলায় এই সুযোগ-সুবিধা জনকয়েক করা হয়েছে। আমি জানতে চাই ক্যাটাগরিক্যালি এদের টাকার অঙ্ক ১৯৬৩ সালে কত ভ্যালুয়েশন ছিল আর আজকে কত ভ্যালুয়েশন হয়েছে। এই ভ্যালুয়েশন দেখে এইভাবে যাচাই করা যায় না। আমরা চাই চাষীর উপকার করতে, আমরা চাই চাষীর কল্যাণ করতে। তাই আমাদের দাবি, সত্যরঞ্জন বাপুলী মহাশয় যে কথা বলেছেন আমিও ঠিক সেইভাবে আপনার কাছে আবেদন করবো। আমরা অতীতেও দেখেছি, এই রাজ্যে কংগ্রেস সরকার আসার পর আমরা অনেক আইন তৈরি করেছি, উপরওয়ালারা বলেছেন, নিখুঁত নির্ঝঞ্ঝাট আইন। আবার পরে দেখা গেল, একটা সংশোধনী চলে এসেছে। এইরকমভাবে গত ২৫ বছর ধরে যারা আইন তৈরি করলেন, তারাই আবার সংশোধন করেন এবং নতুন আইন সংশোধন আকারে এমন হয়ে গেল যে, মূল আইনের বিষয়বস্তু দূরে চলে গেল, সবই অ্যামেন্ডমেন্ট-এর উপর আমাদের নির্ভর করতে হল। এই যে, আমাদের সদাশয় দপ্তরের ঊর্ধ্বতন কর্তৃপক্ষ ভাল মস্তিষ্কে, সুস্থভাবে চিন্তা করে আইন প্রণয়ন করে থাকেন, তাই বদলাতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে বলবো, আপনি আমাদের মত চিন্তাশীল মানুষ, গ্রামে বাস করেন, আপনার চোখের সামনে ফ্যাক্টস আছে, সারকামস্ট্যান্সেস আছে, সেগুলি বিবেচনা করে দেখতে হবে, কনসিডারেশন অব মানি দলিলের উপর লেখা থাকবে, তার উপর নির্ভর করতে হবে। আজকে এভিডেন্স অ্যাক্টকে নাল অ্যান্ড ভয়েড করতে চাচ্ছেন, সেটা রুলস-এর বহির্ভূত কাজ হচ্ছে, সেটা আজকে আপনার চিন্তা করে দেখতে হবে। তাই আমি বলেছিলাম কনসিডারেশন অব মানি যাদের উপকার করবো, কনসিডারেশন অব মানি মকুব করতে হবে। আদালতে আমরা মোকদ্দমা করতে যাই, তখন একটা ফিক্সড অঙ্কের ভিত্তিতে আমরা কোর্ট ফি দেই। সেখানে ৩ শত, ৪ শত, ৫ শত টাকার ভিত্তিতে আমরা টাকার ভ্যালুয়েশন কসে কোর্ট ফি দেই। সেটা যদি লেস ভ্যালুতে কোর্ট ফি করতে হয়, তা হলে আদালত বলে আবার কোর্ট ফি দিতে হবে। কেন আদালতের সেই দাবী এবং সেই দাম হিসাবে এটা আজকে করা হবে না? কেন জায়গায় ন্যায্য দাম লেখা হয় না। দুই শতের জায়গায় প্রিয়েমশনের ভয়ে ৫ শত টাকা লেখা হয়, ২ হাজার টাকা লেখা হয় এবং এইভাবে লিখে আজকে সর্বনাশ করা হচ্ছে। তাই বলছি, আজকে যদি কল্যাণ করতে হয়, তা হলে আসুন আমরা ভাল ভাবে চিন্তা করে এমন একটা আইন তৈরি করি যার দ্বারা মানুষের সত্যিকারের কল্যাণ করা যায়। আপনি বললেন যে ফসল হয়েছে সেই ফসলের লভ্যাংশ তার থেকে বাদ যাবে, কিন্তু এই বিচারের ভার আপনি কার উপর দিলেন, ঐ সাব-ডেপুটি কালেকটরের উপর? যদিও সাব-ডেপুটি কালেকটরার সমস্ত করে, কিন্তু আমাদের দাবি হচ্ছে, আপনি প্রতিটি জেলায় যারা মন্ত্রী আছেন তাদের চেয়ারম্যানশিপে এই সাব-ডেপুটি কালেকটরকে সেক্রেটারী করে একটা হাই লেভেল অ্যাডভাইসরী কমিটি করুন, যার নাম হবে ল্যান্ড রেস্টোরেশান অ্যাডভাইসরী কমিটি। তা যদি না হয়, তা হলে এদের দ্বারা এত পুঙ্খানুপুঙ্খ বিচার করা সম্ভব হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আমি আর দু-একটি কথা বলতে চাই। আমরা কি করতে চেয়েছিলাম আর কি হয়ে গেল। আমরা চেয়েছিলাম দুই হেকটরের নিচের লোকের সুযোগ-সুবিধা—আমরা চেয়েছিলাম দুই হেকটরের কম জমির মালিক যদি দুই হেকটরের ঊর্ধ্বের জমির মালিকের কাছে জমি

বিক্রয় করে থাকে, তা হলে সেটা রেস্টোরেশান করতে হবে। আপনি বললেন যে, তিন বিঘাওয়ালা যদি ৬ বিঘাওয়ালার কাছে ট্রান্সফার করে থাকে, তা হলে সেটা হবে, দুই কাঠাওয়ালা যদি চার কাঠাওয়ালার কাছে জমি দিয়ে থাকে সেটা ট্রান্সফার হবে। আমরা কি তাই চেয়েছিলাম? আমরা চেয়েছিলাম সেরকম নোশন, আমরা চেয়েছিলাম একটা ইকনমিক হোল্ডিং এর মাত্রা ধরে নেওয়া হোক, গোটা পশ্চিমবাংলাকে ১৫ বিঘার একটা মাত্রা করে দুই হেকটরের নিচের জমির মালিক যদি দুই হেকটরের ঊর্ধ্বের জমির মালিকের কাছে জমি বিক্রয় করে থাকে, তা হলে সেই জমি ট্রান্সফারের কথা আমরা বলেছি, সেটা রেস্টোরেশানের কথা আমরা বলেছি। আমরা যা চেয়েছি তার উল্টো হয়ে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই মন্ত্রিমহাশয়কে বলবো, এটা একটা ভাইটাল পয়েন্ট যেখানে বেসিক ডিফারেন্স আপনি বলছেন দুই হেকটরের উপকারের জন্য এই বিল এনেছি। আমরা এটা চাই নি, আমরা চেয়েছি দুই হেকটরের নিচের জমির মালিক যদি দুই হেকটরের ঊর্ধ্বের জমির মালিকের কাছে জমি বিক্রয় করে থাকে, তা হলে সেই জমি ট্রান্সফার করে দুই হেকটরের জমির মালিকের কাছে পৌঁছে দিতে হবে, এটাই ছিলো আমাদের দাবি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আরো বলা হয়েছে যে, রেজিস্টার্ড ডিডে গরিব লোকের জমি ফেরত দেবেন। যে জমি ১৯৬৭ সালে বিক্রয় হল, ১৯৬৮ সালে আবার বিক্রয় হল, তারপর আবার ১৯৬৯ সালে বিক্রয় হল এবং ১৯৭০ সালে আবার একবার বিক্রয় হয়ে কতবার ট্রান্সফার হয়ে গেল। এই যে এতবার বিক্রয় হল এগুলি দলিল সংগ্রহ করা একটা অসম্ভব ব্যাপার। কাজেই এর জন্য আপনি কি বিহিত ব্যবস্থা করলেন? আজকে যদি ৭ বার ট্রান্সফার হয়, তা হলে সেই ৭টি দলিল ঐ সাব-ডেপুটি কালেকটরের কাছে দাখিল করতে হবে—মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সে কথা বলা উচিত ছিলো যে সমস্ত রিলেভ্যান্ট দলিল, যাদের বিরুদ্ধে রেস্টোরেশানের দরখাস্ত হবে সেই সমস্ত দলিল ফ্রি অব কস্টে ঐ চাষীকে দেবেন, কিন্তু তা নেই। তা হলে আমরা আছি কোথায়? আমরা কি শূন্যের উপর আছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বলছেন ১০ কিস্তিতে। আমাদের দাবি ছিল যারা গরিব মানুষ তাদের উপকার করতে চাই, যারা বিত্তশালী লোক, যারা জমি কেনে, আমরা বারবার বলেছি যে, ১০ কিস্তিতে হবে না, এটা ২০ কিস্তিতে করতে হবে। ২০ বছরে ২০ কিস্তিতে শোধ করে দিতে হবে, চাষীকে রিলিফ দিতে হবে, আজকে দেনার দায়ের চাষী জর্জরিত। আজকে কো-অপারেটিভ থেকে লোন নিলে চাষী লোন পাবে না, আজকে মাথাপিছু চাষী কত ঋণ হচ্ছে, আজকে তাদের রিলাক্সন দেওয়া দরকার। তাই আমার দাবি হচ্ছে যে, আজকে ২০ কিস্তিতে টাকা পরিশোধ করার জন্য আইন তৈরি করতে হবে। আর একটি কথা হচ্ছে ৪ পারসেন্ট সুদ। কাকে সুদ দিতে হবে, কেন সুদ দেবে, যখন জমি কিনছে, ফসল তৈরি করছে, ৭ বছর, ১০ বছর ধরে খাচ্ছে, তখন আবার ইন্টারেস্ট কেন। আজকে এই সমস্ত বিষয়গুলি, যেগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা বিবেচনা করতে হবে। আইন যেটা হচ্ছে তার মূল বিষয়বস্তু হচ্ছে উপকার করা সেগুলি সুড বি কনসিডারড ডিউলি এবং মাননীয় মন্ত্রি-মহাশয়কে অনুরোধ করবো, বিধানসভায় বিল পেশ হওয়ার পরেও অনেক সময় রেকমেন্ডেশানের জন্য স্থগিত রাখা হয়, বন্ধ রাখা হয়। আজকে সকলে মিলে আপনার কাছে অনুরোধ করবো, আপনি এটা রি-কনসিডার করুন এবং চাষীর উপকারের জন্য, তাদের কল্যাণের জন্য ধীরস্থির ভাবে ভাল করে চিন্তা করে সুস্থ সবল যাতে ছোট ছোট চাষীর সত্যি উপকার করতে পারি তার জন্য চেষ্টা করুন। এই আবেদন রেখে এই যে বিল আপনি এনেছেন এর যে মূল উদ্দেশ্য, যে সাধু প্রচেষ্টা গরিবের উপকার করার জন্য যেটা অনেকে করতে সাহস করবে না, আপনি সেটা এনেছেন সে জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

[5-30- 5-40 p.m.]

**শ্রীমহম্মদ ইদ্রিস আলীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। এই বিল আনার বিশেষ প্রয়োজন ছিল এবং উপযুক্ত সময়ে এই বিলটি এসেছে। বিগত ১৯৬৭ সাল থেকে পশ্চিমবাংলায় এক বিষাক্ত হাওয়া তৈরি করেছিলেন যুক্তফ্রন্ট সরকার, যার ফলে দেশে শস্য হল না এবং জমি অনাবাদী হয়ে থাকার ফলে ১৯৬৭ সালে চালের দাম হয়েছিল ৭ টাকা কেজি। ফলে গরিব চাষী গরু, ছাগল, মুরগি, থালা বাসন এবং গহনা-গাটরী বিক্রয় করতে বাধ্য হয়েছিল। পরের বছর ১৯৬৮ সালে চাষীরা তাদের জায়গা-জমি হস্তান্তরিত করে। এই সব কারণে কৃষক সমাজ ধ্বংসের পথে। তাদের

বাঁচাবার জন্য আজকে এই বিল আনা হয়েছে। ১৯৬৮ সালের পর যে জমি হস্তান্তরিত হয়েছে সেই জমি উদ্ধার করা হবে। যদিও এই বিলকে সুষ্ঠুভাবে প্রয়োগ করবার জন্য কিছু সংশোধন করা উচিত ছিল, কারণ এর ভিতর কিছু দোষ-ত্রুটি আছে, তথাপি মোটামুটিভাবে এটাকে সমর্থন জানাচ্ছি। আমি মনে করি যে, এই বিলটা যে উদ্দেশ্যে আনা হয়েছে সেই উদ্দেশ্য সার্থক হবে। এটা আলোচনা করলে দেখা যাবে সেকসান ৩-এ বলা হয়েছে, বর্তমানে যেসমস্ত আইন আছে তার দ্বারা এটা কন্ট্রোল হবে না অর্থাৎ বর্তমানে যে সব আইন আছে তার কোনটার সঙ্গে যদি এই বিলের কোন ধারার কোন কিছু কনট্রাডিকটোরী হয় তবে এই আইনের ধারা প্রাধান্য পাবে। অর্থাৎ এর উপর অন্য কোন আইন প্রযোজ্য হবে না। সেকসান ৩-এতে যেটা বলা হয়েছে,

The provisions of this Act shall have effect notwithstanding anything to the contrary contianed in any other law for the time being in force.

যেমন এল আর অ্যাক্ট আছে বা রেজিস্ট্রেশন অ্যাক্ট প্রচলিত আছে তার সঙ্গে এই বিলের কোন ধারার কন্ট্রাডিকটোরী হলেও এভিডেন্স অ্যাক্ট এ ক্ষেত্রে ঐ প্রচলিত আইনের পক্ষে প্রযোজ্য হচ্ছে না। এই আইনে পরিষ্কার বলে দেওয়া আছে যে, এই আইন অন্য কোন আইন দ্বারা কন্ট্রোল (অনুশাসিত) হবে না। তার পর যদি এমন অবস্থা দেখা দেয় যে, হস্তান্তরিত দলিল ইনফ্লেটেড অ্যামাউন্ট উল্লেখ করা থাকে, তা হলে কি হবে? সেকসান ৪, সাব-সেকসান (৪)-এ বলা আছে যে, মূল্য একচুয়ালী পেমেন্ট হয়েছে সেই টাকাটার ডিক্রি হবে এবং সেই টাকার ৪ পার্সেন্ট সুদ সহ রিয়েলাইজেশন হবে, অর্থাৎ কোবালায় ২,০০০ টাকা লেখা থাকলেও একচুয়ালী ৫০০ টাকা প্রদান স্থির হলে সেই ৫০০ টাকা দেওয়া হবে। অর্থাৎ কিনা একচুয়াল পেমেন্ট-এর উপর জোর দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলে আরও কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় আছে যেগুলি দফাওয়ারী আলোচনা করলে দেখা যাবে যে, যে উদ্দেশ্যে এই বিল আনা হয়েছে সেই উদ্দেশ্য যে সার্থক হবে তাতে কোন সন্দেহ নাই। ৫ ধারার ৪ উপ-ধারাতে আছে যে, প্রচলিত কোন আইনের কোন ধারার দ্বারা এই আইনটা কন্ট্রোল হবে না। অর্থাৎ এভিডেন্স অ্যাক্ট ৯১/৯২-তে বলা আছে দলিল লিখিত বিষয়ের বিরুদ্ধে সাক্ষ্য গ্রহণ করা যাবে না যতক্ষণ না সেই দলিলকে চ্যালেঞ্জ করা হচ্ছে। এই বিলটি রচিত হয়েছে জনসাধারণ, বিশেষ করে গরিব কৃষক, যারা অভাবের জন্য জমি বিক্রয় করতে বাধ্য হয়েছে তাদের দিকে দৃষ্টি রেখে। যাতে চাপে [illegible] গরিব চাষী তার জমির পুনরুদ্ধার থেকে বঞ্চিত না হয় সেজন্য সাব-সেকসান ৫ এবং সেকসান ৬ উদ্দেশ্যমূলকভাবে এখানে সংযোজিত (ইনসার্টেড) করা হয়েছে এবং এটা সেভিং করে। [illegible] কালে আবার এই বিলের সেকসান ৫-এ বৈশাখ মাসকে বেঙ্গলি ইয়ার দেওয়া হয়েছে। [illegible] চাষাবাদ শুরু হয় দুইটা সিজন-এ—কার্তিক ও বৈশাখ মাস। বৈশাখ মাস থেকে [illegible] গণনা করা হয় বলে ঐ সময়কে ডিক্রি একজিকিউশন-এর সময় নির্ধারণ করা হয়েছে, ফলে যে [illegible] চাষাবাদ করছে তার শস্যহানি হবে না। এটা যদি একটু মডিফিকেশন করে নির্দিষ্ট সময় নির্ধারিত না হলে ভাল হত। কিংবা এই ডিক্রি কোর্টের আদেশ হবার পর কোর্ট-এর মাধ্যমে একজিকিউট না করে পরবর্তী বছরে বৈশাখ মাস থেকে অটোমেটিক্যালি জারী বলে গণ্য করলে ভাল হত। এই বিলের যে কিছু কিছু ত্রুটি আছে সেটা স্বীকার্য। ১৯৫৫ সালের ল্যান্ড রিফর্মস অ্যাক্ট-এর সেকসান ৪ অনুযায়ী আদালতের বিচার ক্ষমতা রহিত করিয়া একজন অফিসারকে বিচারের ভার দেওয়া হয়। ধারণা ছিল তাড়াতাড়ি বিচার হবে। সেজন্য এস এল আর ও মহাশয়ের উপর বিলটির ভার ন্যস্ত করা হয়েছিল। কিন্তু পরবর্তী সময়ে দেখা গেল এই এস এল আর ও নিজ অফিসের কাজে এত ব্যস্ত যে, প্রি-এম্পশান কেসগুলি ৫-৭ বছর পড়ে জমা থাকতো। কিন্তু এই বিলেও তদ্রূপ বিচারক সম্বন্ধে স্পেশাল অফিসার-এর কথা বলা হয়েছে, বিগত দিনের অভিজ্ঞতা বলছে যে উদ্দেশ্য সফল হবে না। একজন স্পেশাল অফিসার কি বিচার করবেন। ওর উপর ১৬ আনা ভার দিলে এই বিলের উদ্দেশ্য সফল হবে না। সেজন্য আমার সাজেশান হচ্ছে, একজন সাব-ডেপুটি কালেকটর-এর উপর বিচারের ভার না দিয়ে যদি একজন মুন্সেফ বা তাঁর উপরের কোন বিচারকের উপর ভার দেওয়া হত, তা হলে ভাল হত। বাংলার গরিব মানুষ যাদের উদ্দেশ্যে এই বিল প্রণয়ন করা হয়েছে সেই উদ্দেশ্য সাধিত করতে হলে আরও একটা বিধান থাকার প্রয়োজন। গরিব মানুষকেও ল-ইয়ার এনগেজ করতে হবে। কিন্তু এই বিলে সে সম্পর্কে কোন হিন্ট নেই। এই বিলের উদ্দেশ্য যদি স্বার্থকভাবে রূপায়িত করতে হয়, তা হলে গরিব মানুষ যারা অভাবের তাড়নায় জমি হস্তান্তর করছে তাদের জন্য লিগ্যাল এইড-এর ব্যবস্থা থাকা উচিত বলে মনে করি।

মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করি গরিব মানুষ জমি উদ্ধারের জন্য দরখাস্ত করলে তাদের জন্য বিনাপয়সায় লিগ্যাল এইড-এর সাহায্য দেওয়া হোক, এবং কোর্ট ফি যাতে না দিতে হয় এগুলির দিকে লক্ষ্য রাখবেন। এই বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[5-40- 5-50 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহোদয় যে বিল এনেছেন সেই বিলকে সর্বান্তঃকরণে সমর্থন জানাচ্ছি যে, একটা ভাল বিল এই সভায় এসেছে। এই বিলের উদ্দেশ্য মহৎ, মন্ত্রিমহাশয়ের সদিচ্ছা দেখে আমরা অত্যন্ত আনন্দিত। আমরা জনগণকে প্রতিশ্রুতি দিয়েছিলাম যে, গরিব লোকের অর্থাৎ নিচুতলার লোকের প্রতি আমাদের প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার সরকার দৃষ্টি দেবেন সেই লক্ষণ আমরা এই বিলের মাধ্যমে দেখতে পাচ্ছি। এই বিলটা দেখে আজকে মনে পড়ছে ১৯৬৭ সালের অন্ধকারের দিনগুলির কথা যে, ক্ষমতায় এসে তারা যেভাবে জমি লুটপাট করছিল তাদের হাতে যথেষ্ট ক্ষমতা থাকা সত্ত্বেও তাতে তাদের [illegible] যে পার্থক্য আছে সেটা নিশ্চয়ই মাননীয় সদস্য [illegible]উইচ লক্ষ্য করবেন। যখন তাঁরা ক্ষমতায় ছিলেন তখন তাঁরা আইনের মাধ্যমে গরিব লোকের জমি দিতে পারতেন যা আমাদের সরকার করছেন। অভাবের তাড়নায় খরা-বন্যার তাড়নায় যারা জমি বিক্রি করেছে তাদের আইনের মাধ্যমে সেই জমি ফিরিয়ে দেওয়া যায়। আশা করব, [illegible] হাউসে এসেছে সেই বিলের উদ্দেশ্য মহৎ হলেও [illegible] ত্রুটি-বিচ্যুতি থেকে গেছে এবং বিভিন্ন ধারায় যে ত্রুটি-বিচ্যুতি রয়েছে সে সম্বন্ধে আমাদের আইনজীবী সদস্যরা দেখিয়েছেন, আমরা সোসাল ওয়েলফেয়ার সম্বন্ধে যে খুঁটিনাটি আছে সে সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। মন্ত্রিমহাশয় বলেছেন, সাড়ে চোদ্দ বিঘা জমি যাদের আছে বা যারা বিক্রি করেছেন তাঁদের ফেরত দেওয়া হোক। মাননীয় মন্ত্রিমহাশয় এটা একটু বাঁকা পথে গেছেন, তিনি এমন একটা আইন করতে পারেন যে, দুই হেক্টর যাদের জমি আছে সেই জমি তারা দান হস্তান্তর করতে পারবে না। আমরা পরস্পর প্রতিবেশী সুলভ মনোভাব নিয়ে বসবাস করছি, সেখানে একটা বিচ্ছেদের ভাব এই বিলের দ্বারা হবে। এমনভাবে বিলটা আসা উচিত ছিল দুই হেক্টর বা তার থেকে যে জমি আছে তার দান, বিক্রয়, হস্তান্তর নিষিদ্ধ, তা হলে এই গোলযোগের হাত থেকে বাঁচা যেত। এই ব্যাপারে মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, জমি যারা বন্ধক রেখে টাকা ধার করেন, এককালীন কিছু বেশী অর্থের প্রয়োজন হলে জমি বন্ধক করা ছাড়া গ্রামবাংলার লোকের কোন উপায় থাকে না, কিন্তু যারা টাকা দেন সেই উত্তমর্ণের দল তারা জমির কবলা দলিল করিয়ে নিচ্ছে বেশী টাকায়, ফলে জমি ফেরত দেওয়ার সময় অত্যন্ত অসুবিধা হচ্ছে, কিন্তু যে আইন এসেছে তাতে যারা অভাবের তাড়নায় জমি বিক্রি করবে তারা প্রচুর ঋণ পাবে না। আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ জানাব, অভাবের তাড়নায় যারা জমি বন্ধক রেখে ঋণ নেয় তাদের ঋণ দেবার কি ব্যবস্থা করবেন, তাদের ঋণের দায় থেকে কিভাবে মুক্ত করবেন সে সম্বন্ধে বললে আমি বাধিত হব।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় অনারেবল মিনিস্টার দি ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেসান অব অ্যালাইনেটেড ল্যান্ড বিল, ১৯৭৩ যেটা উত্থাপন করেছেন সভার একজন সদস্য হিসাবে তার উদ্দেশ্যকে আমি স্বাগত জানিয়ে এই বিলকে সমর্থন করি। এই বিল বিশেষভাবে অভিনন্দনযোগ্য, তার কারণ ১৯৬৭ সালের পর পশ্চিমবঙ্গের দুঃস্থ কৃষকসমাজ অর্থনৈতিক সংকটের মুখোমুখি দাঁড়িয়ে তাদের জীবন এবং জীবিকাকে টিকিয়ে রাখার তাগিদে বাধ্য হয়েছিল অবস্থার চাপে জমির হস্তান্তর ঘটাতে। সেই জমির পুনরুদ্ধার সাধনের কথা এই বিলের মধ্যে উল্লিখিত হয়েছে বলে এই বিলকে আমি সমর্থন করি।

এই বিলের আলোচনা করতে গিয়ে আর এস পি-র অনারেবল মেম্বার শ্রীমির ভাদুড়ী মহাশয় বললেন যে ১৯৬৭ সালের কথা কেন বলা হল? ডিস্ট্রেস যখন পশ্চিমবাংলার বুকে অনেকদিন থেকেই রয়েছে তখন তার আগের কথা এই বিলের মধ্যে বলা যেতে পারত। মাননীয়

ডেপ্যুটি স্পীকার মহাশয়, আর এস পি-র অনারেবল মেম্বারকে একথা বলা অপ্রাসঙ্গিক হবে না যে, ১৯৬৭ সালের পর সি পি এম এবং তথাকথিত মিঃ ভাদুড়ীর দলের কবলে পড়ে পশ্চিম-বাংলার সর্বত্র আমরা দেখলাম একটা অরাজক অগ্নিগর্ভ অবস্থা। আমরা দেখলাম ক্ষেতখামারে কাজকর্ম প্রায় বন্ধ হয়েছে, আমরা দেখলাম জিনিসের দাম আকাশচুম্বী হয়ে মানুষের নাগালের বাইরে চলে গেছে এবং এই অবস্থায় জীবনধারণের তাগিদে দুঃস্থ কৃষক সম্প্রদায় মহাজন সম্প্রদায়ের পেছনে পেছনে সবসময় ছুটে বেড়াচ্ছে। অর্থ যেটা তারা গ্রহণ করেছিল তার পরিণতি হল কি? ফরাসী দেশে একটা প্রবাদ আছে, যে প্রবাদ এই বিলের আলোচনাকালে বলা দরকার। সেই প্রবাদটি হল, "দিস্ মানি লেন্ডার্স ফাইনানসিয়াল হেল্প সাপোর্টস্ দি ফার্মার অ্যাস্ দি হ্যাংগ্ড-ম্যানস রোপ সাপোর্টস্ দি হ্যাংগ্ড" অর্থাৎ আসামীর ফাঁসির রজ্জু আসামীকে মৃত্যুর পথে সহায়তা করে। ১৯৬৭ সালে মহাজনদের কাছ থেকে যেভাবে তারা অর্থ গ্রহণ করেছিল তার ফলে তারা জমি হারিয়ে নিঃস্ব হয়েছে। পশ্চিমবাংলার বুকে যদি আমরা সমাজ-বাদ প্রতিষ্ঠা করতে চাই, তা হলে ওই আর্থিক দুর্গতির কবলে পড়ে যারা জমি ছেড়ে দিয়েছিল তাদের কথা যদি এখন বলা হয় তবেই আমরা সমাজবাদের দিকে এগিয়ে যাব। আমি অনারেবল মিনিস্টারের কাছে একটা কথা নিবেদন করব আর্থিক দুর্গতির কবলে পড়ে যেমন দুঃস্থ কৃষকদের জমি ছাড়তে হয়েছিল ঠিক তেমনি সি পি এম-এর হাতে পড়ে বাই ফোর্স অ্যান্ড বোম বসন অনেক কৃষককে জমি ছাড়তে হয়েছিল। আজকে আমাদের চিন্তা করতে হবে যে তাদের সেইসব জমি কিন্তু তারা এখনও ফিরে পায় নি। বিলের আলোচনাকালে জমির মালের কথা অনেকে বলেছেন এবং ইনফ্লেটেড মানি [illegible] একথাও বলা হয়েছে। আমিও [illegible] নিবেদন করব, এক্ষেত্রে যেন সঠিক দাবি দেওয়া হয়। এই বিলে বলা হয়েছে [illegible] উল্লেখ [illegible] অর্থের কথা। আমি দাবি করছি, [illegible] সেইসব জমিতে ফসল [illegible] পেয়েছে এখন জমির জন্য [illegible] বলা হয়েছে [illegible], ১০টি ইনস্টলমেন্ট এর কথা বললে হবে না, [illegible] এবং যারা ফসল [illegible] করেছে তাদের সুদ দেবার প্রশ্ন আসে না, [illegible] হচ্ছে, আমলাতান্ত্রিক অফিসার যাদের নিজেদের [illegible] তাদের উপর [illegible] দায়িত্ব না দিয়ে জনপ্রতিনিধিদের নিয়ে কমিটি করে এই কাজ করতে হবে। পশ্চিমবাংলার বুকে এই আইন [illegible] বছর এসেছে। কাজেই এই আইন এবারে সঠিকভাবে কার্যকরী করতে হবে এবং দুঃস্থ কৃষকদের কথা চিন্তা করে এই বিল এভাবে আনলে হবে না। যারা এরকম চোটিয়া পার্টি সৃষ্টি করছে তাদের দমন করে সমস্ত জমি নিয়ে ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করতে হবে, নইলে তার সুদূরপ্রসারী ফল হবে। এই বিলের উদ্দেশ্য মহৎ একথা বলে বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50—6 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এই হাউসের সামনে এনেছেন তার উদ্দেশ্য অত্যন্ত মহৎ এবং তা যদি কার্যকরী হয়, তা হলে নিশ্চয় সমাজবাদের পথ হবে এবং জনসাধারণ আমাদের আশীর্বাদ জানাবে। কিন্তু আজকে যে নিঃসহায় তার পরিবারকে রক্ষার জন্য গ্রামের যারা ধনী মহাজন যারা জমি রেখে দিয়েছে তারা কি আজ সত্যিই গ্রামের নিঃসহায় গরিব পরিবারকে জমি ফেরৎ দেবে? আজকে আমরা দেখি যে, আজকে সেই ধনী মহাজন যারা জমি নিয়েছে তারা সেই জমি চাষ করছে। এবং সেই জমিতে ভাল ফসল হচ্ছে। সেই ভাল ফসলের জন্য তারা সেই জমি গ্রামের নিঃসহায় গরিব মানুষদের ফেরৎ দেবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখি গ্রামের নিঃসহায় বিধবা মহিলা তাদের ছেলেমেয়েদের মানুষ করবার জন্য কিংবা মেয়ের বিয়ে দেবার জন্য তারা জমি বন্ধক দিয়েছে। আজকে এই রকম ঘটনা আমাদের সামনে অনেক আছে। কিন্তু সেইসব ধনী মহাজনেরা সেই সমস্ত জমি ফেরৎ দেয় নি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে আইন আনছেন তা যেন কার্যকর করা হয় এবং গরিব নিঃসহায় মানুষ যাতে এই আইনের দ্বারা উপকৃত হয় সেদিকে মন্ত্রিমহাশয় বিশেষ দৃষ্টি দেন। মাননীয়

মন্ত্রিমহাশয় যে বিল এখানে এনেছেন সেটা পূর্ণাঙ্গ বিল নয়। যদি তিনি একটি পূর্ণাঙ্গ বিল আনেন, তা হলে সকলের পক্ষে উপকার হবে। এবং তখন আমরা সেই আইনের বিস্তারিত খুঁটিনাটি আলোচনা করে সাধারণ মানুষকে অগ্রগতির দিকে নিয়ে যেতে পারব। এছাড়াও আমরা এখানে দেখছি যে, ডেপুটি কালেক্টারের উপর ভার দেওয়া হয়েছে, কিন্তু গ্রামের সেইসব গরিব নিঃসহায় পরিবার গ্রামের সরল লোক যারা ক্ষেতে-খামারে কাজ করে থাকে মজদুর এবং শ্রমিক তারা—ডেপুটি কালেক্টারের কাছ থেকে কি সাহায্য পারে। স্যার, আমরা নিজেরা যেখানে কালেক্টার কিংবা ডেপুটি কালেক্টারদের কাছ থেকে সাহায্য পাই না। আমাদেরই দশবার ঘুরতে হয়, সেখানে গ্রামের অসহায় নিঃস্ব বিধবা মহিলারা তারা কি সাহায্য পাবেন। তাই আমি বলতে চাই যে, এই বিষয়ে সরকারের বিশেষ দৃষ্টি থাকা দরকার। তা হলে আমাদের সরকার জনসাধারণের এবং গরিব মানুষের আশীর্বাদ পাবেন। আমি অনুরোধ করব যে, এই ব্যাপারের প্রতি সরকার প্রতিকার করেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দে মাতরম।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় আজ যে ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশান অব অ্যালিনেটেড ল্যান্ড বিল এখানে উপস্থিত করেছেন, তা আমি সমর্থন করছি। আমি সমর্থন করছি এই কারণে যে আজকে গ্রাম বাংলায় আমরা এক দলনের মানুষ দেখতে পাই যারা নিরন্ন শোষিত নিপীড়িত [illegible] হয়েছে। মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী গ্রামবাংলার মানুষ, তিনি নিশ্চয়ই এই কথা জানেন। [illegible] এখন অনেক মানুষ আছে যারা [illegible] জমি [illegible] এই যে এক ধরনের মানুষ [illegible] তাদের জোতদারকে [illegible] পদক্ষেপ [illegible] আমরা অঙ্গীকারবদ্ধ। সেই সময় এই বিল নিয়ে গরিব মানুষের [illegible] এবং [illegible] হটানোর জন্য এটা নিশ্চয়ই একটা বলিষ্ঠ পদক্ষেপ। কিন্তু বিলটার মধ্যে আমরা দেখতে পেলাম ৪ নম্বর ধারা এবং ৮ [illegible] ৯ নম্বর ধারায় যে আমলাদের উপর একান্ত নির্ভর করা হয়েছে। সব প্রথম স্পেশ্যাল অফিসারদের সিভিল কোর্টের পাওয়ার দেওয়া হয়েছে। আমি মনে করি, আমলাদের উপর পুরোপুরি নির্ভরশীল হওয়া যুক্তিযুক্ত হয় নি। কারণ [illegible] পাওয়ার স্পেশ্যাল অফিসারকে দেওয়া আছে। আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রি-মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই, অনেক অফিসার আছেন, যাঁরা শহরে অট্টালিকায় ফ্যানের তলায় বসে কাজ করেন, গ্রামে আদৌ যান না। গ্রামের যে মানুষের গায়ে জামা নাই, সেই নিরন্ন মানুষের সংগে তাঁর কোন যোগসূত্র নাই। কাজেই গ্রামের মানুষের যে দুঃখ তাঁরা বুঝেন না। শহরে বসে, অট্টালিকায় ফ্যানের তলায় বসে সেই দুঃখী মানুষের দুঃখ দূর করতে পারা যায় না। তাই আমি বলি যে এই সঙ্গে নির্বাচিত জনপ্রতিনিধিদের উপর এই কাজের ভার দেওয়া উচিত বলে মনে করি এবং সেটা করলে অনেক ভাল হবে। এই প্রসঙ্গে গ্রামের যে জমিগুলি বিক্রি হয়ে গেছে, সেগুলি ফেরৎ পাবে ঠিক, কিন্তু তার দাম কি হবে? তখন যে দাম ছিল সেই হারে জমি ফেরৎ পাবে তো, এটাই আমার জিজ্ঞাসা। ১৯৬৭ সালে ধরুন একজন গরিব মানুষ একটা জমি বন্ধক রেখেছিল, যে কিনেছিল, সেই মহাজন, গরিব মানুষকে ঠকিয়ে দু' চার টাকা দিয়ে সেই জমি হস্তগত করেছে। এখন এই ১৯৬৭ সালের পর থেকে ১৯৭২ সাল পর্যন্ত সে এই জমি ভোগদখল করছে শস্য উৎপাদন করেছে, তাতে প্রোডাকশন করেছে। আমি বলব জমির যে দাম তা থেকে, এই উৎপাদিত শস্যমালের দাম, মোট জমির দাম থেকে বাদ দিতে হবে এবং দেওয়া উচিত। জমির দাম বর্তমান হারে স্থিরীকৃত না করে অতীতের দামেই ঠিক করুন এবং তা থেকে জমিতে যে প্রোডাকশন হয়েছে সেটার মূল্য বাদ দিতে হবে।

আর একটা কথা। গ্রামের এই জমিগুলি যারা কিনেছে তারা তা ফেরৎ দেবে ঠিক কথা। এই প্রসঙ্গে একটা কথা আমি বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার থেকে অনেক গরিব মানুষের জমি দখল করা হয়েছে। হাসপাতালের জন্য কিংবা অন্যান্য জনহিতকর কাজের জন্য বিভিন্ন ক্ষেত্রে জমি দখল করা হয়েছে, কিন্তু তাদের এই সমস্ত জমির জন্য কোন কম্পেনসেসন দেওয়া হয় নি। আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয়ের দৃষ্টি এ বিষয়ের প্রতি আকর্ষণ করছি এবং

তাঁকে জানাচ্ছি, তিনি যেন এই প্রসঙ্গে একটু চিন্তা করেন। গ্রামের এমন অনেক বিধবা আছে, যাদের জমি নেওয়া হয়েছে সেই জমির উপর দিয়ে হয়ত একটা খাল চলে গিয়েছে, কি একটা রাস্তা চলে গিয়েছে, এই যে নিরন্ন বিধবা তার মুখে অন্ন তুলে দেবে এমন কেউ নাই, তার যে ন্যায্য প্রাপ্য তা যত তাড়াতাড়ি পারেন দেবার ব্যবস্থা করুন, যাতে করে সেই টাকা অন্য জায়গায় সে ইনভেস্ট করে সংসার চালাতে পারে, রুজি-রোজগারের ব্যবস্থা করতে পারে। আজকে এই যে বিল এনেছেন, এটা খুবই সময়োপযোগী হয়েছে, আমাদের দেশের উপর দিয়ে হিংসার রাজনীতি চলে গিয়েছে। আজকে গরিব মানুষের উপকারার্থে যে বিল এনেছেন, সেই বিলকে আন্তরিক সমর্থন জানিয়ে অভিনন্দন জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

(Mr. Deputy Speaker then called Shri Sambhu Narayan Goswami and Shri Sukumar Bandyopadhyay, but the honourable Members were not present in the House at that moment.)

**শ্রীযোখীলাল মণ্ডলঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি এবং ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন, সেই বিলকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। বিলের উদ্দেশ্য মহৎ, বিল যদি কার্যকর হয়, তা হলে অনেকদিনের দাবি পূরণ করা যাবে বলে আমি আশা করি। কিন্তু এই বিলে কতকগুলি গলদ আছে। যে রকম বলা হয়েছে এতে, ১০টি ইনস্টলমেন্টে টাকা শোধ করতে হবে সুদ সহ এবং জমির উন্নতির জন্য কেউ যদি খরচ করে থাকে সেটাও দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন গরিব কৃষকের পক্ষে এতগুলি টাকা দেওয়া কঠিন, এবং দিতে পারবে বলে আশা করতে পারি না।

[6-00—6-10 p.m.]

আমার মনে হয় এটা যদি বাড়ানো হত, তা হলে ভাল হত; তিন বছরের জায়গায় আরো বেশী সময় দিতে হবে। এতগুলো টাকা তারা একসঙ্গে দিতে পারবে না।

আর একটা জিনিস স্পেশাল অফিসারদের উপর অত্যধিক পাওয়ার দেওয়া হচ্ছে। আপনি জানেন, বর্তমান যুগের অফিসাররা এম এল এ-দের সঙ্গে কি রকম ব্যবহার করেন, তা হলে আপনি বুঝতেই পারবেন, নগণ্য কৃষকদের সঙ্গে তারা কিরকম ব্যবহার করবেন। অনেক দিন ধরেই এই রকম একটি আইনের প্রতীক্ষাই আমাদের দেশের কৃষকরা করছিলেন। আমার বক্তব্য হচ্ছে, এই সব স্পেশ্যাল অফিসারদের উপর অত নির্ভর না করে একটি কমিটির মাধ্যমে এই সম্পর্কে খুঁটিনাটি সব তদন্ত করবার ব্যবস্থা হলে সবচেয়ে ভাল হত। ন্যায়-অন্যায় দুই-ই হয়েছে। গত পনের বছর ধরে এই জমি ফেরৎ দেবার কথা বলা হয়েছে। এমন অনেক ক্ষেত্রে দেখা যায়, চাকরি শেষে গ্রামে গিয়ে অনেকে জমিজায়গা কিনে বাড়িঘর করে বাগান করেছে সদুদ্দেশ্যে নিয়েই সেই সব জমি কৃষকদের কাছ থেকে কিনেছেন, এই যে ন্যায়ভাবে এবং উদারভাবে তাঁরা সৎ মনোভাব নিয়ে কিনেছে তাদের উপর অবিচার করা উচিত হবে না। মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন রাখছি এই বিলে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে সে সব পুনর্বিবেচনা করে অন্য একটি ব্যাপকভাবে বিল আনলে ভাল হত। তথাপি আমি এই বিলে অনেক ত্রুটি থাকলেও অনেকদিন পরে গ্রামের কৃষকরা যে আশা করেছিল, সেই আশা বর্তমানে জনপ্রিয় সরকার পূর্ণ করতে পেরেছেন, তার জন্য মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ শেখ ওমর আলিঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় ভূমি ও ভূমি সদ্ব্যবহার মন্ত্রী যে ওয়েস্ট বেঙ্গল রেস্টোরেশন অব অ্যালিনেটেড ল্যান্ড বিল যা এই সভায় এনেছেন, তাকে প্রধানতঃ দু'টি কারণে আমি সমর্থন করছি। প্রথম কারণ হল যে, বিলটাতে গরিব মানুষের ছোট ছোট চাষীদের উপকারের বিধান আছে। আর দ্বিতীয় কারণ হল, এই বিলটা প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার ১৭ দফা কর্মসূচির সঙ্গে সঙ্গতিপূর্ণ। কিন্তু এই বিলের মধ্যে কিছু কিছু ত্রুটি-বিচ্যুতি যা রয়ে গেছে, তা দূর করতে পারলে এটা সর্বাঙ্গসুন্দর হবে এবং এই বিলের দ্বারা পশ্চিমবঙ্গের ছোট ছোট চাষীদের অধিকতর উপকার হবে।

[6-10—6-20 p.m.]

মাননীয় মন্ত্রিমহাশয়, নিশ্চয় একথা জানেন যে, আইন পাস করা এবং সেই আইনকে কার্যকর করা এই দুয়ের মধ্যে অনেক ফারাক থাকে। যে কোন আইনের বেলায় আমরা দেখেছি, বিশেষ করে যে আইনগুলিতে দরিদ্র শ্রেণীর কিছু উপকার হবে, যে আইনে প্রতিক্রিয়া চক্রের উপর আঘাত আসবে, কায়েমী স্বার্থের উপর আঘাত আসবে, সেই আইনগুলি দ্রুত কার্যকর হয় না। আমলাদের চাপেই হোক অথবা প্রতিক্রিয়াশীল শক্তির চাপেই হোক কায়েমী স্বার্থের চাপেই হোক এই আইনগুলি কার্যকর হতে বিলম্ব ঘটে। তাই এখানেও আমাদের আশংকা আছে যে, যেহেতু কিছু কিছু ছোট ছোট চাষীদের উপকারের জন্য এই আইন করা হচ্ছে, যেহেতু কিছু জোতদার, মালিকশ্রেণীর উপর আঘাত হবে প্রতিক্রিয়াশীল শ্রেণী কিছু আহত হবে, তাই এই আইন কার্যকর করার ক্ষেত্রে অনেক গড়িমসি দেখা দিতে বাধ্য। সেই জন্য আমি বলবো যে, এই আইন কার্যকর করার জন্য জনগণের মধ্যে উৎসাহের সৃষ্টি করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। আমরা দেখেছি আমাদের অভিজ্ঞতায় একথা বলে যে, যতক্ষণ পর্যন্ত জনসাধারণ তাদের প্রাপ্য অধিকার অর্জন করবার জন্য আগ্রহী হয়ে না আসে ততক্ষণ পর্যন্ত আইন আইনই থাকে তাতে কোন উপকার হয় না। আমাদের অভিজ্ঞতা বলে, সংগ্রামের ফলে সংগঠনের ফলে আইন না থাকলেও কিছুটা উপকার জনসাধারণের করা যায়। শুধু আইন করে গরিব জনসাধারণের কোন উপকার করা যায় না। সেই জন্য আমি মন্ত্রিমহাশয়কে একথা ভাবতে বলবো যে, এই আইনকে কার্যকর করার ক্ষেত্রে যাতে যথাযথভাবে জনগণের উদ্যোগে গ্রহণ করার জন্য ব্যবস্থা অবলম্বন করা যায় তার ব্যবস্থা তিনি যেন চিন্তা করেন। এই কথা বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি একটি ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলায় এই ঘটনা ঘটেছে সেই ঘটনার কিছু আমি এখানে বলে দিতে চাই। গত ১০ই ফেব্রুয়ারি ১৯৭৩ তারিখে বীরভূম জেলা ছাত্র পরিষদের সেক্রেটারী শ্রীমান্নান আলি কয়েকজন ছাত্রকে নিয়ে একটি স্মাগলিং কেস ধরেছে। প্রায় ৮৫ কুইন্টাল [illegible] শ্রীমদনমোহন [illegible] এবং শ্রী[illegible] পাচার করবার চেষ্টা করছে [illegible] এবং পুলিশের হাতে দেওয়া হয়। তার প্রায় ২০১ ব্যাগ মানিকচক পাচার করছিল।

**মিঃ ডেপুটি স্পীকারঃ** আপনি ডিটেলস আমাকে [illegible] আপনি বসুন।

**শ্রীশচীনন্দন সাউঃ** স্যার, এই রকম [illegible] চোরাকারবারীদের [illegible] দেশকে খাবে। এমন কি তারা [illegible] যে খুন করবে। [illegible] দিচ্ছে। পুলিশ তাদের ছেড়ে দিয়েছে। এই [illegible] কাইসেসের [illegible]

**Mr. Deputy Speaker:** You can kindly bring it to me and I will give it to the Minister.

Now I call upon the Hon'ble Minister to give his reply.

শ্রী[illegible] মিঃ ডেপুটি স্পীকার স্যার, প্রায় ১৮।১৯ জন মাননীয় সদস্য এই বিলের উপর [illegible] [illegible] উঠেছে সেগুলির কয়েকটি [illegible] সদস্যদের কাছে নিবেদন [illegible] সেই দিকে আমি আপনাদের দৃষ্টি দিতে অনুরোধ করবো। এই বিলটির নাম দেওয়া হয়েছে রেস্টোরেশন অব অ্যালিয়েনেটেড ল্যান্ড বিল। যিনি জমি বিক্রি করেছেন তার জমি যাতে পুনরুদ্ধার করে দেওয়া যায় তার ব্যবস্থা এর মধ্যে আছে। এবং কাকে সেই জমি উদ্ধার করে দেওয়া হবে এমন একজন চাষী যার জমি খুব অল্প, যিনি ধনী চাষী নয়। ভায়েবল ইউনিটকে সেই জমি দেওয়া হবে। তার পরিবার ভরণপোষণ করবার জন্য তাকে জমি দেওয়া হবে। যাদের দুই হেক্টরের বেশী জমি নাই তারা যাতে এই আইনের সুযোগ গ্রহণ করতে পারে সেই জন্য এই আইন পাস করা হচ্ছে।

সবক্ষেত্রে যে এই সুযোগ পাবেন তাও আমরা বলতে চাচ্ছি না। বিলের উদ্দেশ্য হচ্ছে যে, নিজের ভরণপোষণের জন্য, তার পরিবারের ভরণপোষণের জন্য কিংবা তার চাষবাস করবার জন্য যদি কষ্টে পড়ে, দুঃখে পড়ে কোন গরিব চাষী তার জমি বিক্রি করে থাকেন, তা হলে সেইসব ক্ষেত্রে এই আইনের আওতায় যাতে তার জমি পুনরুদ্ধার করা যায় তারই ব্যবস্থা আমরা করে রেখেছি। সরকারের এই বিলটিকে অনেক মাননীয় সদস্যই সমর্থন করেছেন। কিন্তু সমর্থন করতে গিয়ে তাঁরা যা বলেছেন সে বিষয়ে প্রথমেই আমার মাননীয় শ্রীসত্যরঞ্জন বাপুলী মহাশয়ের কথা মনে পড়ছে। তিনি বলেছেন ৩০ হাজার টাকা দিয়ে যদি কেউ ট্যাক্সি কেনে, তা হলে তার জন্য কিছু নেই। তিনি উল্লেখ করেছেন যার ১৫ বিঘা জমি আছে সে বিক্রী করে দিয়ে ট্যাক্সী কিনবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই পশ্চিমবংলার ইতিহাসে এমন নজীর আছে কিনা যে যার ১৫ বিঘা জমি আছে অর্থাৎ যিনি ১৫ বিঘা জমি চাষ করেন তিনি সেই জমি বিক্রী করে দিয়ে ট্যাক্সি কিনবেন, এই রকম ধরনের কোন ঘটনা আমার অন্ততঃ জানা নেই আপনারও জানা থাকলে সেটা যে একটা ইতিহাস সৃষ্টি করবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। তিনি যেসমস্ত কথা বলেছেন আমি সে সম্বন্ধে একটু আলোচনা করছি। তিনি বলেছেন দুই হেক্টরের চেয়ে যাদের কম জমি রয়েছে অর্থাৎ ১৫ বিঘার চেয়ে কম যাদের জমি রয়েছে তার কাছ থেকে যদি কেউ এমন লোক জমি কিনে থাকেন যার জমির পরিমাণ হচ্ছে দুই হেক্টরের চেয়ে কম অর্থাৎ ১৫ বিঘার চেয়ে কম সেই ক্ষেত্রে মূল আইনটা প্রয়োগ করা উচিত নয়। আপাততঃ এই কথাটা শুনতে খুব ভাল লাগে। কিন্তু আইনের মূল উদ্দেশ্যে রয়েছে যে ১৫ বিঘা পর্যন্ত জমির মালিকদের জমি ফিরিয়ে দেবার ব্যবস্থা রয়েছে। সেটা একটু বিস্তারিত-ভাবে আলোচনা করে দেখা যাক। এক বিঘা জমির মালিক যদি যার ১৫ বিঘা পর্যন্ত জমি রয়েছে তার কাছ থেকে জমি কিনে থাকে, প্রথমতঃ এক এর জায়গায় দুই করেছে, তা হলে তো বিলটার উদ্দেশ্যই থাকে না। আমি এই আইনটা প্রয়োগ করে জমি দিয়ে দেব। এটা একটু-খানি বিস্তৃতভাবে আলোচনা করে দেখা যাব। রাম যদি কিনে থাকে, তা হলে ১৫ বিঘা যার জমি তার জায়গা তাকে ফিরিয়ে দেব, আর শ্যাম-এর যদি ১৬ বিঘা, সাড়ে ১৫ বিঘা বা সোয়া ১৫ বিঘা থাকে, তা হলে তার বেলায় জমি ফিরিয়ে দেবার বন্দোবস্ত করে দিতে পারবো এটা হতে পারে না। কিন্তু আমাদের মূল উদ্দেশ্যে যেটা রয়েছে দু হেক্টর অর্থাৎ ১৫ বিঘা যেটা রয়েছে তার জমি যদি তিনি দুঃখে পড়ে বিক্রী করে থাকেন - আইনে যে ব্যবস্থা দেওয়া আছে এর কোন কারণের জন্য তিনি যদি বিক্রি করে থাকেন, তা হলে তিনি তার জমি ফিরিয়ে নিতে পারবেন আইনে তার ব্যবস্থা আছে। তিনি কিস্তিমত টাকা দিয়ে, তার কিছু সুদ দিয়ে, টাকা থেকে কিছু বাদ যাবে ফসলের জন্য, এটার ব্যবস্থা করা আছে, তাকে জমি ফিরিয়ে দেব। যদি কেউ ৩/৪ বিঘা বাস্ত জমি করে থাকেন, তারও কিস্তি আছে। সেক্ষেত্রে আইনের বিধান আছে। যদি তিনি ভূমির উন্নতিসাধন করে থাকেন, তা হলে তার জন্য যে ব্যয় হয়েছে স্পেশাল অফিসার নিশ্চয় নির্ধারণ করে দেবেন এবং সেই কথার ভিত্তিতে তাকে ক্ষতিপূরণ দেওয়া হবে। আমাদের যেটা মূল উদ্দেশ্য সেটার উপর জোর দিতে চাইছি। যার ১৫ বিঘা জমি রয়েছে তার থেকে বড়ো [illegible] না হয় [illegible] ইউনিট যেটা মোটামুটি ঠিক করেছি, সে পর্যন্ত জমি রাখতে পারবেন এবং [illegible] ভাবে বিধি ব্যবস্থা নেবার চেষ্টা করছি। মাননীয় আবদুল বারি বিশ্বাস মহাশয় একটি কথা বলেছেন এবং [illegible] একটি কথা বলেছেন এবং আরো অনেক মাননীয় সদস্য বলেছেন যে ১২ বছর [illegible] ১১ বছর করা যাক। আমি তাদের একটি কথা বলতে চাই যে জমির দাম নিশ্চয় অনেক বেড়ে যাচ্ছে বছরের পর বছর। আবার [illegible] বেড়ে যাচ্ছে [illegible] সে বিষয়ে কোন সন্দেহ নেই। এটা নিয়ে আমাদের অনেক আলোচনা হয়েছে। [illegible] এই আইনের জন্য আমি অনেক ফাইল ঘেঁটে দেখেছি এবং এ সম্বন্ধে অনেক প্রস্তাবও এসেছিল এবং অফিসাররাও বলেছেন যে তাঁরা এর আগে এই প্রস্তাব রেখেছিলেন।

[6-20—6-30 p.m.]

এ সম্বন্ধে আমরা আইনজ্ঞদের সঙ্গে পরামর্শ করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এত বড় একটা সুন্দর আইনের সম্বন্ধে কারুর মনে যাতে কোন সন্দেহ না থাকে সেজন্য আমি বেশী সময়

নিচ্ছি আমরা এ সম্বন্ধে কি আলোচনা করেছি সেটা তাঁদের জানিয়ে দেবার জন্য। প্রথমেই আমরা এ ব্যাপারে অ্যাডভোকেট জেনারেলের সঙ্গে আলোচনা করেছি। এ ব্যাপারে তিনি যা ওপিনিয়ান দিয়েছেন আমি ঠিক সেটাই পড়ে দিচ্ছি।

### Opinion of the Advocate-General

"I should, however, add that if challenged in Court, Government will have to establish that the period commencing from 1959 is a reasonable period which, on the present materials it appears to me, would be difficult to establish. The period of 5 years as originally suggested by the Department appears to me to be reasonable by reason of the fact, which appears again from notings in the file, that in last 5 years there has not been much fluctuation in the price of agricultural land."

শুধু ফ্লাকচুয়েসান অব প্রাইস অব এগ্রিকালচারাল ল্যান্ড তাই নয়, আরো কিছু কিছু ব্যাপার আছে যেটা আমি আপনার মাধ্যমে তুলে ধরতে চাই। ১১ বা ১২ বছর অজিতবাবু বা বাবি সাহেব যা বলেছেন, এটা যদি ১১ বছর পিছিয়ে দেওয়া যায় এবং তার সঙ্গে এই আইন পাস হবার পর আরো দু বছর সময় দিই, তা হলে ১৩ বছর হবে। এই সময়ের মধ্যে স্পেশাল অফিসারের কাছে বিক্রেতা আবেদন করতে পারবেন। এখন ১৩ বছর যিনি জমিটা দখল করে আছেন তার সঙ্গে জমির যে সম্বন্ধ হয়ে যাবে তাতে তার কাছ থেকে সেটা বার করা খুবই কষ্টকর এটা নিশ্চয় মাননীয় সদস্যরা বুঝতে পারছেন। এই প্রসঙ্গে বলি, আগে এই ধরনের যে আইন পাশ হয়েছিল তাতে ১৯৫৪ সালের আইনে সময় দেওয়া হয়েছিল ১ বছর, ১৯৫৯ সালে যেটা হয়েছিল তাতেও সামান্য সময় দেওয়া হয়েছিল। জমি যত তাড়াতাড়ি চাষীর হাতে ফিরিয়ে দেওয়া যায় সে ব্যবস্থাই আমাদের করতে হবে। [illegible] জমি [illegible] দখল করে আছেন এবং সেই জমির বিভিন্ন রকম উন্নতি করেছেন তাদের কাছ থেকে জমি ফিরিয়ে নেওয়াও একটা কষ্টকর ব্যাপার। কাজেই যাতে জমি খুব বেশী দিন ক্রেতা দখলে রাখতে না পারেন সেজন্য আমাদের সচেষ্ট থাকতে হবে। আরো কম সময় হলে ভাল হত, কিন্তু দেখা যাচ্ছে ১৯৬৭ সালের পর ১৯৬৮ সাল থেকে যে অবস্থা হয়েছিল তাতে ডিস্ট্রেস সেল যেটা আমরা বলি, অভাবের জন্য জমি বিক্রি, সেটা অনেক বেশী হয়েছে বলে এই সময়টা মোটামুটি আমরা গ্রহণ করেছি। আশা করি মাননীয় সদস্যরা এটা উপলব্ধি করে সময় বাড়াবার কথা যেটা বলছেন সেটা আর বলবেন না। তারপর বিমলবাবু বলেছেন, এটা অন্য আইনের বিরোধী হচ্ছে, এটা টিঁকবে না। আমি তাঁকে সেকসান থ্রি-টা দেখতে বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই আইনে পরিষ্কারভাবে বলা আছে,

'The provisions of this Act shall have effect notwithstanding anything to the contrary contained in any other law for the time being in force:

যে উদ্দেশ্যে আমরা এই আইন করতে চাচ্ছি তার বিরোধী কোন আইন গরিব কৃষক, যারা অত্যন্ত কষ্ট ও অভাবে পড়ে জমি বিক্রি করতে বাধ্য হয়েছেন তাদের সুবিধা দেবার জন্য অন্য আইনে অন্য ব্যবস্থা থাকলেও এই আইনে জমি তারা ফেরৎ পাবেন তার ব্যবস্থা রেখেছি।

আর একটা কথা বিমলবাবু বলেছেন যেটা,

I of 1872 in the Indian Evidence Act.

রয়েছে। সেটা যদি আমরা না করতাম, তা হলে যা দলিলে লেখা আছে। সাধারণতঃ মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, আজকের দিনে যারা জমি কেনে, যারা মহাজন শ্রেণীর লোক তারা চালাক লোক সে বিষয়ে কোন সন্দেহ নেই, এটা খুব সত্যি কথা, যে টাকায় তারা কেনে তার থেকে অনেক বেশী টাকা তারা দলিলে লিখিয়ে থাকেন, যদি এটা সত্যি হত কিন্ত এটা ঠিক নয়। তবে এটা ঠিক প্রমাণ করবার জন্য সাক্ষীসাবুদ নিয়ে না আসতাম সেটা প্রমাণ করাবার জন্য যদি কোন প্রভিশান না রাখতাম, তা হলে যা লেখা আছে সেটা আমাদের দেখতে হত। সে জন্য আমাকে

এখানে অ্যাক্ট ২ অব ১৮৭২-তে বলতে হয়েছে,

notwithstanding anything contained in the Indian Evidence Act, 1872 any evidence adduced by a transferer varying, adding to, or subtracting from, the terms of the sale deed

সেল ডিডে যে কোন টার্মস্ থাকুক না কেন টার্মস্ অব দি সেল ডিড টু প্রুভ দি নেসেসিটি অর পারপাস ফর হুইচ দি ট্রান্সফার ওয়াজ মেড। যদি লেখা থাকে এমন কিছু—এই সব কারণগুলি অনেক সময় দলিলে উল্লেখ থাকে না, নিজের জীবিকা নির্বাহের জন্য কিংবা চাষ করার জন্য, বুদ্ধিমান মহাজনেরা এগুলি লিখে দেন না, হয়ত বা অন্যান্য কারণেও, বিক্রয় করতে পারেন। তাই সাক্ষী প্রমাণ সহযোগে বিক্রয় করেছেন এটা প্রমাণ করবার চেষ্টা করবেন। যে স্পেশাল অফিসার,—যিনি বিক্রেতা তিনি নিশ্চয়ই প্রমাণ করবেন যে, এই এই কারণের জন্য। সেই সুযোগ যদি তাকে না দেই, শুধু মাত্র ঐ সেল ডিডের উপর নির্ভর করি, তা হলে সেটা যাবে কোথায়? সাক্ষীসাবুদ আনতে হবে প্রমাণ করবার চেষ্টা করতে হবে, শুধু টাকা বাড়িয়ে রাখা হবে তার জন্য নয়। যে টার্মস অ্যান্ড কন্ডিশান আছে, যা আইনে আছে সেটার জন্য যা বিক্রয় হচ্ছে সেটাও যদি তারা প্রমাণ করতে পারেন, তা হলে নিশ্চয়ই জমি ফেরৎ দেবার ব্যবস্থা করতে হবে। তাই বলেছি,

the terms of the sale deed to prove the necessity or purpose for which the transfer was made or

সব থেকে বড় কথা সেল ডিডে টাকার উল্লেখ থাকলেও আমি বলেছি,

or the amount of consideration money actually paid by the transferee to the transferer shall be admitted.

যদি সেল ডিডে লেখা থাকে ১০ হাজার টাকা অব সাক্ষ্যতে যদি প্রমাণিত হয়ে যায় যে, ৫ হাজার টাকা দিয়েছে তাহলে ৫ হাজার টাকা কনসিডারেশান মানি ধরা হবে। আর একটা কথা অনেক সদস্য বলেছেন যে, কেন আমরা স্পেশাল অফিসারকে দিতে যাবো আমাদের উদ্দেশ্য সফল হবে না। আমি মাননীয় সদস্যদের কাছে সবিনয়ে এটা নিবেদন করবো, তাদের আমি প্রশ্ন করতে চাই, বিচার বিভাগ কি আমরা তুলে দিয়েছি? কোন একজন বিচারকের কাছে বিচারের জন্য আমরা কি সাক্ষীসবুদ নিয়ে হাজির হচ্ছি না? গণতান্ত্রিক দেশে বিচার তুলতে পারি না। কমিটির কথা বলেছেন, এ কথা কি আমরা বলতে পারি যে, কমিটি করতে গেলে এর মধ্যে কোন রাজনীতি আসবে না, কমিটি করতে গেলে ব্যক্তিগত ইচ্ছা বা অনিচ্ছা কোন কিছু প্রকাশিত হবে না বা পরিস্ফুট হয়ে উঠবে না। যে কোন নির্বাচিত লোক আসতে পারে। আমার মনোনীত লোক আসতে পারে, অজিতবাবুর মনোনীত লোক আসতে পারে। কাজেই আমরা চেয়েছি একজন নিরপেক্ষ সরকারী কর্মচারী থাকবেন। কেসের সংখ্যা যদি বেশী। হয় সন্দেহ প্রকাশ করা হয়েছে যে, এখানে স্পেশাল অফিসার যিনি থাকবেন আমি বলেছি নট বিলো দি র‍্যাঙ্ক অব সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট। অনেকে প্রশ্ন করেছেন যে, সাব ডেপুটি ম্যাজিস্ট্রেটের অনেক কাজ থাকে সেই কাজগুলি করার পরে আবার কি করে এগুলি করবেন? যদি দেখি কোন জেলায় এই ধরনের বহু কেস হচ্ছে এক্সক্লুসিভলি কেবলমাত্র এই কারণের জন্য সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট কিংবা তাঁর উপরের লোককে নট বিলো দি সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট একজন ডেপুটি ম্যাজিস্ট্রেট দিতে পারি, সেই ধরনের কোন অফিসার দিতে পারি। আর যদি কোন জেলায় খুব কম সংখ্যায় এই ধরনের কেস আসে, তা হলে অন্যান্য কাজের সঙ্গে এই কাজগুলিও সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেটকে করতে বলবো। আমরা যেখানে সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট রেখেছি, বিচার করবার জন্য দিয়েছি সেখানে সন্দেহের অবকাশ করেছেন আমাদের তিমির ভাদুড়ী মহাশয় এবং আরো অন্যান্য সদস্যরাও সেই সন্দেহ করেছেন। আমি তাদের কাছে প্রশ্ন রাখতে চাই, বিচার বিভাগ আজ পর্যন্ত তুলে দেই নি এবং তুলে দিতে পারি না। কোন গণতন্ত্রে বিচার বিভাগ তুলে দেওয়া হয় নি। এই বিচারের উপর নিশ্চয়ই আমাদের নির্ভর করতে হবে। ১/২ জনের ইচ্ছা বা অনিচ্ছার উপর নির্ভর করলে চলবে না। নিরপেক্ষ বিচারের দৃষ্টি নিয়ে আইনে যে প্রভিশান আছে সেগুলি দেখতে হবে। আর একটা কথা বলতে চাই এই রকম একটা সুন্দর আইন জনসাধারণের মধ্যে যাতে এটা নিয়ে কোন সন্দেহ না থাকে আমরা এত ভাল উদ্দেশ্য নিয়ে করেছি

অথচ এই সম্বন্ধে সত্যরঞ্জন বাপুলি মহাশয় বলেছেন যে, ব্যাড ড্রাফটিং হয়েছে। কিন্তু তা নয়, যদি আমরা এটা ঠিকভাবে দেখি, তা হলে দেখবো যে সকল রকম সুস্থ্য এবং ভাল ব্যবস্থা রাখা হয়েছে।

[6-30—6-40 p.m.]

দশ বছরের কিস্তি আমরা করেছি কেন, কেন ২০ বছরের কিস্তি করি নি, যারা গরিব কৃষক রয়েছে তারা যদি আরো বেশী সুযোগ পেত, তা হলে নিশ্চয়ই তাদের আরো সুবিধা হত। কাজেই এটা আপনার কাছে নিবেদন করতে চাই। ভূমি যারা আজকের দিনে কিনছে, হয় তারা বিরাট মহাজন, কিংবা যারা চাষী তাদের যে জমির ক্ষুধা আছে তারা টাকা যদি বাচাতে পারেন, তা হলে তা দিয়ে জমি কেনেন। কিন্তু যারা ছোট ছোট জমির মালিক তারা যেখানে জমি কিনছে তাদের যদি ২০/২৫ বছরের কিস্তি করে দেই, তা হলে কিছুই উপকার হবে না। সেজন্য তাদের মুখ চেয়ে এই রকম একটা ব্যবস্থা আমার করতে হয়েছে। কাজেই আমরা যদি এখন সোসাল জাস্টিসের দিকে তাকাই, যে কোন দিকে তাকাই, তা হলে দেখবো যে, এই আইনের মধ্যে বহু চেণ্টা করে যে ব্যবস্থাগুলি রাখা হয়েছে সেই ব্যবস্থাগুলি সত্যি গরিব চাষীদের উপকারে লাগবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলে আমার ভাষণ শেষ করবো। একটা সন্দেহ বিশেষ করে আমাদের মোর্চার যারা বন্ধু রয়েছে, তারা যুক্তফ্রন্টের সঙ্গে ছিলেন বলে বার বার বলে থাকেন, সেই সন্দেহ আমি নিরসন করতে চাই। সেটা হচ্ছে তারা দাবি করে থাকেন যে, ১৯৬৭ সালের পর তাদের আন্দোলনের ফলে নাকি আমাদের সরকারে জমি বেশী ন্যাস্ত হয়েছে, ভূমিবন্টন বেশী হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে সন্দেহ, কংগ্রেস আমলে যে আইন রচিত হয়েছিলো, এখন পর্যন্ত যে আইন প্রয়োগ করে মাসের পর মাস জমি উদ্ধার করে যাচ্ছি বড় বড় জোতদারের কাছ থেকে। আমি দেখতে চাই, তাদের সময়ে পারফরম্যান্স হয়েছে, যে কাজ তারা করেছিলেন তার সঙ্গে তুলনামূলকভাবে আমাদের কংগ্রেস আমলে কতটা জমি ভেস্টিং হয়েছে, ডিস্ট্রিবিউশন হয়েছে তার হিসাব নিচ্ছিলাম। সমস্তটা পড়তে সময় লাগবে, আমি শুধু তাদের কাছে বলতে চাই যে, দু দুবার যুক্তফ্রন্টের আমলে যে জমি ভেস্ট তারা করেছেন তার পরিমাণ হচ্ছে -এগ্রিকালচারাল ল্যান্ড ভেস্টিং হয়েছে ৯ লক্ষ ৩৬ হাজার একর। তাদের সময়ে যেটুকু ভেস্টিং হয়েছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ কথা বলতে চাই যে, বছরের পর বছর যত যেতে থাকবে আইন প্রয়োগ যত কড়াকড়ি হতে থাকবে, বেশী বেশী জমি যেখানে ভেস্টিং করতে পারবে পরবর্তীকালে তত কম কম হতে থাকবে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। তাদের সময়ে যে জমি ভেস্টিং করা হয়েছে, যে দুটো টার্ম ছিলো সেই সময়ে হয়েছে একবার ৪০ হাজার একর এবং আর একবার ৯৫ হাজার একর, মোট ১ লক্ষ ৩৫ হাজার একর। আর আমাদের সময়ে অর্থাৎ কংগ্রেসের আমলে হয়েছে ৮ লক্ষ ১ হাজার একর। কাজেই যদি তারা এটা দাবি করে থাকেন, আমি তাদের বলবো কংগ্রেস আমলে যে আইন হয়েছিল সেই আইন প্রয়োগ করে এটা নিশ্চয়ই হয়েছে তাদের আমলে হয়েছে এবং প্রেসিডেন্টস রুলে হয়েছে। কিছু কিছু সংশোধন করতে হবে কারণ এর মধ্যে প্রেসিডেন্টস রুলসের কিছু কিছু সময় থেকে গেছে। তাদের আমলে জমি ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে আমরা কি দেখেছি? আমরা দেখেছি জমি যা ডিস্ট্রিবিউশন হয়েছে সেটা হচ্ছে ৬৫ হাজার একর আর একবার হয়েছে ৫১ হাজার একর অর্থাৎ মোট ১ লক্ষ ১৬ হাজার একর। আর অন্যান্য সময়ে যা হয়েছে অর্থাৎ যুক্তফ্রন্টের সময় ছাড়া প্রেসিডেন্টস রুলসের সময়ে মোট জমি বিলি হয়েছে ৪ লক্ষ ৩১ হাজার একর। কাজেই যুক্তফ্রন্টের সময় ছাড়া অন্য সময়ে হয়েছিল ৩ লক্ষ ১৬ হাজার একর। কাজেই আমি সবিনয়ে একথা বলবো, হ্যাঁ ঠিক কথা জমি বিলি সকল সময়ে হয়েছে। তাই বলে এটা যেন মনে না করেন কংগ্রেস যে আইন হয়েছে সেটা ঠিকমত প্রয়োগ করে নি, এটা যেন মনে না করেন জমি দখল করবার জন্য আমাদের ঐকান্তিক প্রচেষ্টা ছিল না বা এখনও নেই। নিশ্চয়ই আমরা সেই ভাবে প্রচেষ্টা চালিয়ে যাবো। আসুন একসাথে আমরা সেই প্রচেষ্টা চালিয়ে যাই। এই আইন আমি যা করেছি, সকলের কাছে আমি অনুরোধ করবো যাতে বিনাদ্বিধায় তারা এটা গ্রহণ করেন।

The motion that the West Bengal Restoration of Alienated Land Bill, 1973 be circulated for eliciting public opinion thereon, was then put and lost.

The motion of Shri Gurupada Khan that the West Bengal Restoration of Alienated Land Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

The question that clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

Clause 2

**Mr. Deputy Speaker:** There are amendments. All the amendments are in order.

**Shri Ajit Kumar Basu:** Sir, I beg to move that after clause 2(4) the following be added, namely:

"(5) 'A Committee' means a Committee consisting of representatives of Panchayat, the member of the Legislative Assembly of the area and the Special Officer."

**শ্রীগুরুপদ খাঁন:** স্যার, মাননীয় অজিতবাবু ৫ নম্বরটা সম্বন্ধে যা বললেন সে বিষয়ে আমি আগেও বলেছি আবার বলছি যে, কমিটি না করে আমরা স্পেশাল অফিসার দিয়েই তাড়াতাড়ি করতে পারব। সুতরাং আমি দুঃখিত যে অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করতে পারলাম না।

The motion of Shri Ajit Kumar Basu that after clause 2(4) the following be added, namely:

"(5) 'A Committee' means a Committee consisting of representatives of Panchayat, the member of the Legislative Assembly of the area and the Special Officer.",

was then put and lost.

**Dr. Sk. Omar Ali:** Sir, I beg to move that in clause 2(2), in line 2, after the word "water-channel" the words "orchard to the extent of .16 (decimal one six) hectare" be inserted.

স্যার, এই সম্পর্কে [illegible] আমাদের পশ্চিমবাংলার অনেক [illegible] এইজন্য আমি বলছি যে, যখন কৃষি জমি [illegible] করে দিয়েছে তারা [illegible] সেজন্য এখানে হোমস্টেড [illegible]।

[6-40—6-50 p.m.]

**শ্রীগুরুপদ খাঁন:** স্যার, ওঁর আতঙ্কিত হবার কারণ নেই, কারণ ল্যান্ড-এর মধ্যে এগ্রি-কালচারাল [illegible] এগ্রিকালচারাল ল্যান্ড যদি [illegible] করি, তা হলে দেখব সেখানে [illegible] দেওয়া আছে। সুতরাং এই অ্যামেন্ডমেন্ট দেবার কোন দরকার নেই। এটা আমি অ্যাকসেপ্ট করছি না।

Under the Estates Acquisition Act land means ordinarily for the purpose of agriculture or horticulture.

কাজেই ওটা আর দেবার দরকার নেই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** স্যার, ট্যাংক এগ্রিকালচারাল ল্যান্ড-এর মধ্যে ছিল না। ট্যাংক ইনক্লুড করছে ল্যান্ড-এর ডেফিনিশন-এর মধ্যে অর্চার্ড এক্সটেন্ডেড আপ টু ১৬ হেক্টর। গ্রামবাংলার একটা বাড়িতে ২।৪টা গাছ নিয়ে বাগান থাকে। সেই বাগান ১ বিঘা পর্যন্ত সীমিত, এক একর পর্যন্ত আসছে না। সুতরাং ডেফিনিশন-এ যদি ট্যাংক দিতে পারেন, তা হলে অর্চার্ড-এ কেন দেবেন না? সেজন্য আমরা অর্চার্ড দিয়েছি।

**Mr. Deputy Speaker:** He has already explained that.

The motion of Dr. Sk. Omar Ali that in clause 2.2), in line 2, after the word "water-channel" the words "orchard to the extent of .16 (decimal one six) hectare" be inserted, was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to

Clause 3

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

Clause 4

**Dr. Sk. Omar Ali:** I beg to move that in clause 4,1), in line 3, after the word "land" the words "in irrigated area and 3 hectare in non-irrigated area" be inserted.

স্যার, আপনি জানেন আমাদের জমি সম্পর্কে যতগুলি বিধান [illegible] হয়েছে [illegible] সেচ এলাকা এবং অসেচ এলাকার সম্বন্ধে [illegible] আছে। সুতরাং এখানে দুই হেক্টর [illegible] সব [illegible] যদি [illegible] বিচার করা হবে। [illegible], সেচ এলাকায় দুই হেক্টর [illegible] হবে অসেচ এলাকায় তিন হেক্টর জমির মালিকদের [illegible] মধ্যে [illegible] রাখা হোক। সুতরাং এই অ্যামেন্ডমেন্টটি গ্রহণ করবার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

**Shri Ajit Kumar Basu:** Sir, I beg to move that in clause 1(4), line 13, for the word "four" the word "one" be substituted.

I also beg to move that the following proviso be added to clause 4(5), namely:

"Provided that the onus of proof will devolve on the transferee"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বলেছি এবং [illegible] অনেকে বলেছেন এই যে, ৪ পার্সেন্ট সুদ ধার্য করা হয়েছে একটা সময়ের জন্য, ইনস্টলমেন্ট পেমেন্ট এবং এই ১০টা কিস্তিতে যে প্রিন্সিপ্যাল অ্যাওয়ার্ডেড হবে সেই প্রিন্সিপ্যালের সঙ্গে একে দিয়ে দিতে হবে। এটা আমরা অসঙ্গত মনে করছি। সত্যসত্যই একথা ঠিক যারা জমি বেচেছে সেই জমিকে আইনত ফেরৎ পেতে গেলে তাদের কিস্তি মাফিক টাকা দিতে হবে এবং মামলা-মোকদ্দমা চালাবার সময় অনেক টাকা খরচ করতে হবে। তার উপর যদি ইন্টারেস্ট ধার্য করা হয়, তা হলে সেটা অসঙ্গত হবে। আমার কথা হচ্ছে, ইন্টারেস্ট যেন ধার্য করা না হয়। পাছে কোথাও আটকে যায় সেজন্য ২ পার্সেন্ট ইন্টারেস্ট ধার্য করবার জন্য রেখেছি। মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব এটিকে যেন তিনি গ্রহণ করেন। তারপর ২১ এবং ২২নং সম্বন্ধে বলতে চাই যে এটা আমরা নীতিগত প্রশ্ন বলে মনে করি। আমরা যারা দীর্ঘদিন কৃষক আন্দোলন করছি তারা অনেক দিন ধরে একথা বলছি যে, জমি ফেরত চাই, দলিলে যে টাকা আছে প্রায় শতকরা ৯৯·৯ ভাগ দলিলে যে বাড়তি টাকা আছে। সেই টাকাটা যে বাড়তি টাকা এটা দাবী করবে। কিন্তু প্রমাণ সে কি করে করবে। এই প্রমাণটা এখানে বাধা। যেই হোক একজন মানুষ অন্যায়ভাবে ঠকিয়ে নিয়েছে এটা সকলেই জানেন এবং সেন্ট পার্সেন্ট দলিল এইভাবে হয়েছে। তবুও দু-একটা ভাল দলিল

হয়েছে, সেজন্য ৯৯·৯ ভাগ বলেছি। আমরা সকলেই জানি একজন অন্যায় করেছে, সে যে অন্যায় করে নি সে প্রমাণ তাকে করতে দেওয়া হোক। মন্ত্রিমহাশয় হয়ত বলবেন, ওসব আইনের ব্যাপার, ওটা সমলান যাবে না। আমরা বলছি, সমলান যাবে। তিনি যে ড্রাফ্‌ট করেছিলেন সেই ড্রাফ্‌ট আইনজ্ঞদের কাছে পাঠান হয়েছিল কিনা জানি না, কিন্তু মন্ত্রিমহাশয়কে মনে করিয়ে দিতে চাই, ঐ আইনের খসড়া যেটা আমরা তাঁর কাছে দিয়েছিলাম সেটা আমাদের আইনজ্ঞর তৈরি করেছিলেন। কাজেই আমরা মনে করি, আইনে যে জমি কিনেছে ক্রেতা তাকে যদি প্রমাণের দায়িত্ব দেওয়া যায়, তা হলে সেটা আইনত অসিদ্ধ হবে না। সেজন্য অনুরোধ করবো, এই সংশোধনটা মেনে নিয়ে যে কাজটা করতে চাইছেন অর্থাৎ জমি বিক্রেতা তার জমি ফেরৎ পাক সেটা সার্থক করে তুলুন এই আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker:** Honourable Members, this item of busines was allotted 3 hours time and it commenced at 3-53 p.m. and, therefore, due to be terminated at 6-53 p.m If you kindly agree then I can extend the time up to 7-30 p.m. for this Bill according to rule 290.

**Shri Aswini Roy:** Sir, I beg to move that in clause 4 (1)(a), line 2, for the figure "1967" the figure "1962" be substituted.

মিঃ ডেপুটি স্পীকার, স্যার, এই যে ৪ এবং ৫নং অ্যামেন্ডমেন্ট যা ওমর আলি রেখেছেন ওগুলি আমারও অ্যামেন্ডমেন্ট। কাজেই মাননীয় মন্ত্রিমহাশয় এর আগে এগ্রিকালচার ল্যান্ড সম্পর্কে যে ডেফিনিসান দিলেন একটা আইন থেকে আমি সেই আইনই উল্লেখ করে বলছি যে, সিলিং এর ক্ষেত্রে এই জিনিসটাকে বিচার করা হয়েছে।

[6-50—7-02 p.m.]

আমরা দেখেছি একটা সেচ এলাকার জমির উৎপাদন শক্তি যেটা আছে তার তুলনায় একটা অ-সেচ এলাকার জমির উৎপাদন শক্তি কম এবং সেইজন্য ওই আইনে সেচ এলাকার ক্ষেত্রে সিলিং করা হয়েছিল ওয়ান এবং অ-সেচ এলাকার ক্ষেত্রে সিলিং করা হয়েছিল ওয়ান পয়েন্ট ফোর। আমাদের মন্ত্রিমহাশয় নিজে যে এলাকা থেকে নির্বাচিত হয়েছেন এবং আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেখানে অবস্থার পার্থক্য রয়েছে এবং আইনে এই পার্থক্য বিচার করে একটা ন্যায়সঙ্গত রেসিও তৈরি করেছেন। আমি আশা করি, এই আইনে ২ এবং ৩ হেক্টর ওই একই নিয়ম অনুযায়ী তিনি চিন্তা করবেন। তারপর, ৬ এবং ৭ নম্বরে আমার বক্তব্য হচ্ছে, ১৯৬৭ সালের পরিবর্তে ১৯৬২ সাল করা হোক। আমার এই অ্যামেন্ডমেন্ট আমি এখানে রাখছি।

**Shri Bhupal Chandra Panda:** Sir, I beg to move that in clause 4(1), line 15, for the word "two" the word "three" be substituted.

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার পয়েন্ট খুব উল্লেখযোগ্য এবং আমি মনে করি, এটা মন্ত্রিমহাশয়ের গ্রহণযোগ্য। অতীতের অভিজ্ঞতা থেকে প্রমাণিত হয়েছে হোমস্টেড-এর ব্যাপারে আমরা যে টু ইয়ার্স করেছিলাম আবার তার টাইম বাড়াতে হয়েছে। কাজেই বারেবারে টাইম না বাড়িয়ে দুই বছরের পরিবর্তে ৩ বছর করা হোক যাতে আবার টাইম বাড়াবার জন্য বিধানসভায় না আসতে হয়। ইতিমধ্যে আমাদের প্রচারের জন্য ব্যবস্থা করতে হবে। ভূমিহীনদের ক্ষেত্রে হোমস্টেড-এর ব্যাপারে প্রচারের অভাবে তারা কিছুই করতে পারে নি। কাজেই যুক্তিযুক্তভাবে এই বিলের জন্য এবারে যেন আমরা আগে থেকে প্রচার করতে পারি। সেইজনাই বলছি ২-এর জায়গায় ৩ করা হোক। আমি আশা করি, মন্ত্রিমহাশয় এটা গ্রহণ করবেন। আমার যেসব অ্যামেন্ডমেন্ট রয়েছে তাতে একটা জায়গায় স্পেশাল অফিসারের পরিবর্তে কমিটির কথা যা আমি বলেছি সেটা আমি এই একসঙ্গেই মুভ করছি। ৩টি ক্ষেত্রে এটা রয়েছে আমি একসঙ্গেই এগুলি মুভ করছি।

Sir, I beg to move that in clause 4(1), line 17, for the words "Special Officer" the word "Committee" be substituted.

Sir, I beg to move that in clause 4(3), line 3, for the words "Special Officer" the word "Committee" be substituted.

Sir, I beg to move that in clause 4(4), line 6, for the words "Special Officer" the word "Committee" be substituted.

Sir, I beg to move that in clause 4(4), line 16, for the words "Special Officer" the word "Committee" be substituted.

**Mr. Deputy Speaker:** I understand there is an amendment from the Government side.

**Shri Gyan Singh Sohonpal:** Sir, I beg to move that in clause (1) of the Explanation to sub-section 4 of clause 4 the following clause be substituted, namely:—

(i) The word 'transferor' referred to in this Act means the first transferor between the expiry of the year 1967 and the date of commencement of this Act and includes the heirs of such first transferors.

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই ক্লজে যে যে অ্যামেন্ডমেন্ট মাননীয় সদস্যেরা উল্লেখ করেছেন আমি সে সম্বন্ধে আমার বক্তব্য আপনার মাধ্যমে সভায় পেশ করছি। কমিটির সম্বন্ধে অনেকে বলেছেন। এখানে টাইম বাড়াবার কথা যা বলা হয়েছে তার সম্বন্ধে আমি বলেছি এবং অন্যান্য ব্যাপারেও আমার যে বক্তব্য তা আমি পেশ করেছি।

ইন্টারেস্টের কথা অজিতবাবু তুলেছেন যে ৯ পার্সেন্ট না করে ১ পার্সেন্ট করুন বলে তিনি তার বক্তব্য রেখেছেন, কিন্তু এই ১ পার্সেন্ট ইন্টারেস্ট ইন্টারেস্টই না। কিন্তু ফল হবে কি কোন জমি ফেরত দেবার জন্য কনসিডারেসন মানি ১ পার্সেন্ট হলে অনেক কম হয়ে যাবে। জমির যা ফসলের দাম তা আমরা কমিয়ে দেব প্রত্যেক বছর। তখন দেখা যাবে যে, অনেক টাকা সেখানে পাচ্ছেন। সেজন্য কনসিডারেসন মানি যাতে মকর্দমার খরচা বেশী না পড়ে তার ব্যবস্থা আমরা করেছি এই আইনে।

**শ্রীঅজিতকুমার বসুঃ** মকর্দমার খরচ অনেক পড়বে। কোর্টে গিয়ে কি হবে সেটা আমরা বুঝি।

**শ্রীগুরুপদ খাঁনঃ** যাই হোক অন্যান্য যে সমস্ত অ্যামেন্ডমেন্ট মুভ করেছেন তার আমি বিরোধিতা করছি তবে আর একটা জিনিস অজিতবাবু যেটা বলেছেন ২১/২২নং অ্যামেন্ডমেন্ট Provided that the onus of proof will devolve on the transferee.
আমি অজিতবাবুকে জিজ্ঞাসা করি ট্রান্সফারি ওটা প্রমাণ করতে গিয়ে যদি আমি বলি যে আমি ঐ দলিলের স্ট্যাম্প ফাঁকি দেবার জন্য ২,০০০ টাকা লিখিয়েছি আসলে ৫,০০০ টাকা দিয়েছি, তা হলে মুস্কিল হয়ে যাবে। সেজন্য আমি অজিতবাবুকে বলছি তার উপর দায়িত্ব না দিয়ে মোটামুটি জিনিস বিক্রেতা তার উপর দায়িত্ব থাকা উচিত।

**শ্রীঅজিতকুমার বসুঃ** আমি যদি চ্যালেঞ্জ করি? আমি বিক্রেতা, আমি চ্যালেঞ্জ করলাম আমি এই টাকা দিয়েছি, আমি তো আমার কথা বলে দিলাম, এবার উনি প্রমাণ করুন।

**শ্রীগুরুপদ খানঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি দুঃখিত যে, আমি ওঁদের সংশোধনী প্রস্তাব গ্রহণ করতে পারছি না, অপর পক্ষে মাননীয় চীফ হুইপ যে অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা আমি গ্রহণ করছি। একটা কথা বলছি একজন ব্যক্তি বিক্রি করবার পরে ঐ সময়ের মধ্যে যদি মারা যান তার ছেলেরা কিন্তু এর সুযোগ পাচ্ছে। সেজন্য আমি চীফ হুইপ মহাশয়ের অ্যামেন্ডমেন্টটা গ্রহণ করছি ধন্যবাদের সঙ্গে।

**Mr. Deputy Speaker:** I now put all the amendments to clause 4 to vote.

The motion of Dr. Sk. Omar Ali that in clause 4(1), in line 3, after the word "land" the words "in irrigated area and 3 hectare in non-irrigated area" be inserted, was then put and lost.

The motion of Shri Aswini Roy that in clause 4(1)(a), line 2, for the figure "1967" the figure "1962" be substituted, was then put and lost.

The motion of Dr. Sk. Omar Ali that in clause 4(1), line 14, for the word "five" the word "ten" be substituted, was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that in clause 4(1), line 15, for the word "two" the word "three" be substituted, was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that in clause 4(1), line 17, for the words "Special Officer" the word "Committee" be substituted, was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that in clause 4(3), line 3, for the words "Special Officer" the word "Committee" be substituted, was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that in clause 4(4), line 6, for the words "Special Officer" the word "Committee" be substituted, was then put and lost.

The motion of Shri Ajit Kumar Basu that in clause 4(4), line 13, for the word "four" the word "one" be substituted, was then put and lost.

The motion of Shri Bhupal Chandra Panda that in clause 4(4), line 16, for the words "Special Officer" the word "Committee" be substituted, was then put and lost.

The motion of Shri Ajit Kumar Basu that the following proviso be added to clause 4(5), namely:

"Provided that the onus of proof will devolve on the transferee",
was then put and lost.

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause (i) of the Explanation to sub-section 4 of clause 4 the following clause be substituted, namely:—

(i) The word 'transferor' referred to in this Act means the first transferor between the expiry of the year 1967 and the date of commencement of this Act and includes the heirs of such first transferors,

was then put and agreed to.

The question that clause 4, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

Clauses 5 to 9 and Preamble

The question that clauses 5 to 9 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

Enacting Formula

**Mr. Deputy Speaker:** There is an amendment to the Enacting Formula by Shri Gyan Singh Sohanpal. The amendment is in order. It may be moved.

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in the enacting formula, for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I accept this amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in the enacting formula, for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted, was then put and agreed to.

The question that the enacting formula, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that the West Bengal Restoration of Alienated Land Bill, 1973, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-2 p.m. till 1 p.m. on Friday the 23rd February, 1973 at Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 23rd February, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 14 Ministers, 3 Ministers of State, 2 Deputy Ministers and 130 Members.

### Oath or affirmation of allegiance

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There are none to take oath.)

### STARRED QUESTIONS

**(to which oral answers were given)**

### মিউনিসিপ্যালিটিকে রাস্তা তৈয়ারির জন্য টাকা মঞ্জুর

*১৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ মিউনিসিপ্যালিটিকে কত টাকা রাস্তা তৈয়ারির জন্য দেওয়া হইয়াছে;

(খ) ঐ টাকা সবগুলি মিউনিসিপ্যালিটি রাস্তা তৈয়ারির জন্য ব্যয় করিয়াছে কিনা; এবং

(গ) ব্যয় না করিয়া থাকিলে, কোন্ কোন্ মিউনিসিপ্যালিটি ব্যয় করিতে পারে নাই?

**শ্রীভোলানাথ সেন:** (ক) একটি বিস্তারিত বিবরণ এই সঙ্গে দেওয়া হইল।

(খ) অনুদানের টাকা ৩১শে মার্চ, ১৯৭৩ তারিখ পর্যন্ত ব্যয় করা যাইবে। সুতরাং এ বিষয়ে এখন কিছু বলা সম্ভব নয়।

(গ) প্রশ্ন উঠে না।

| | | ১৯৭২ সালে অনুদানের পরিমাণ |
|---|---|---|
| | | টাকা |
| (১) বর্ধমান | ... | ৩৯,৯৯০ |
| (২) কালনা | ... | ২০,৮৮০ |
| (৩) কাটোয়া | ... | ২৫,০০০ |
| (৪) দাঁইহাট | ... | ৭,৭৮১ |
| (৫) বাণীগঞ্জ | ... | ৪,৩৬৬ |
| (৬) আসানসোল | ... | ৪০,২১৩ |
| (৭) দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটি | ... | ১১,৪৮৪ |

| | | ১৯৭২ সালে অনুদানের পরিমাণ |
|---|---|---|
| | | টাকা |
| (৮) বাঁকুড়া | ... | ২০,৯০৮ |
| (৯) বিষ্ণুপুর | ... | ১৮,১৯৯ |
| (১০) সোনামুখী | ... | ৯,২০০ |
| (১১) সিউড়ী | ... | ২৪,৭০৮ |
| (১২) রামপুরহাট | ... | ২০,৫৭৭ |
| (১৩) বোলপুর | ... | ২৯৮৭১ |
| (১৪) মেদিনীপুর | ... | ৬৬,১২২ |
| (১৫) তমলুক | ... | ২৭,৫০৫ |
| (১৬) ঘাটাল | ... | ১৯,০০৫ |
| (১৭) চন্দ্রকোণা | ... | ৬,২৮৮ |
| (১৮) রামজীবনপুর | ... | ৮,১০৮ |
| (১৯) ক্ষীরপাই | ... | ১০,৪৪৬ |
| (২০) খারার | ... | ২২,৬৪৯ |
| (২১) খড়্গপুর | ... | ৩২,১৫৩ |
| (২২) কাঁথি | ... | ৩২,৫৩০ |
| (২৩) হুগলী-চুঁচুড়া | ... | ৪৭,৬২৩ |
| (২৪) বাঁশবেড়িয়া | .. | ২০,৫১৫ |
| (২৫) শ্রীরামপুর | ... | ২৯,৩২২ |
| (২৬) বৈদ্যবাটি | ... | ১৪,৫৮০ |
| (২৭) চাঁপদানী | ... | ২৫,১২৭ |
| (২৮) ভদ্রেশ্বর | ... | ২০,৭৭১ |
| (২৯) রিষড়া | ... | ১১,৮১৮ |
| (৩০) কোন্নগর | ... | ১২,০০৭ |
| (৩১) উত্তরপাড়া-কোতরঙ | .. | ১৭,৫৭৩ |
| (৩২) আরামবাগ | ... | ১১,৩৬৪ |
| (৩৩) চন্দননগর | ... | ৩২,০৯১ |
| (৩৪) কাঁচড়াপাড়া | ... | ৯০,৮০৮ |
| (৩৫) হালিসহর | ... | ১১,০৮২ |
| (৩৬) নৈহাটি | ... | ১২,১৯৫ |
| (৩৭) ভাটপাড়া | ... | ৪৯,৭৬৭ |
| (৩৮) গারুলিয়া | ... | ১৫,০৫১ |
| (৩৯) নর্থ ব্যারাকপুর | . | ৩০,৮৭৪ |
| (৪০) ব্যারাকপুর | ... | ২৩,৯৯৬ |
| (৪১) পানিহাটি | ... | ৪৩,৮৮৬ |
| (৪২) কামারহাটি | ... | ১৯,২৩৬ |

| | | ১৯৭২ সালে অনুদানের পরিমাণ<br>টাকা |
|---|---|---|
| (৪৩) বরানগর | ... | ৪৫,৮২২ |
| (৪৪) টিটাগড় | ... | ১৩,১৫৩ |
| (৪৫) খড়দহ | ... | ১৩,১৫৬ |
| (৪৬) উত্তর দমদম | ... | ২৮,৫৮৪ |
| (৪৭) দক্ষিণ দমদম | ... | ২০,৫৪৮ |
| (৪৮) দমদম | ... | ১৮,৩৬৯ |
| (৪৯) বনগাঁ | ... | ৪৮,২২৩ |
| (৫০) সাউথ সুবার্বন | ... | ৫৯,৩৬৩ |
| (৫১) বজবজ | ... | ১৪,৫৬৩ |
| (৫২) রাজপুর | | ১৯,৪৪২ |
| (৫৩) বারুইপুর | ... | ৯,৬৬৬ |
| (৫৪) জয়নগর-মজিলপুর | ... | ২১,৩৮১ |
| (৫৫) গার্ডেন রীচ্ | ... | ২৫,৭২৮ |
| (৫৬) বারাসাত | ... | ২১,৪৪১ |
| (৫৭) গোবরডাঙগা | ... | ২৩,০১০ |
| (৫৮) বাদুড়িয়া | ... | ২১,৫৭৮ |
| (৫৯) বসিরহাট | ... | ৭০,৭৭৮ |
| (৬০) টাকী | ... | ২১,৬৯৯ |
| (৬১) নিউ ব্যারাকপুর | ... | ১৬,২৪৪ |
| (৬২) অশোকনগর-কল্যাণগড় | ... | ১৮,৫৭৭ |
| (৬৩) কৃষ্ণনগর | ... | ৭১,১৫৫ |
| (৬৪) নবদ্বীপ | ... | ৪৮,৩৯৪ |
| (৬৫) শান্তিপুর | ... | ৫১,৪৯১ |
| (৬৬) রাণাঘাট | ... | ৩৪,২৩৬ |
| (৬৭) বীরনগর | ... | ২০,৮৬৬ |
| (৬৮) চাকদহ | ... | ২৬,৯৬৬ |
| (৬৯) কল্যাণী নোটিফায়েড এরিয়া অথরিটি | ... | ৮৬,৪৭১ |
| (৭০) বহরমপুর | ... | ৬০,১৮৮ |
| (৭১) মুর্শিদাবাদ | ... | ৪১,১৫৭ |
| (৭২) জিয়াগঞ্জ-আজিমগঞ্জ | ... | ৩৫,৭২৮ |
| (৭৩) কান্দি | | ১৮,৮৪২ |
| (৭৪) জঙ্গীপুর | ... | ২১,০৩৫ |
| (৭৫) ধুলিয়ান | ... | ৮,৮৩৫ |
| (৭৬) জলপাইগুড়ি | ... | ১৯,৪৮৬ |
| (৭৭) ইংলিশবাজার | ... | ৬৩,০৫২ |
| (৭৮) ওল্ড মালদা | ... | ২৪,২৯০ |

| | | ১৯৭২ সালে অনুদানের পরিমাণ |
|---|---|---|
| | | টাকা |
| (৭৯) দার্জিলিং | ... | ২৮,৮৮৫ |
| (৮০) কার্সিয়াং | ... | ১০,০০৯ |
| (৮১) কালিম্পং | ... | ১৩,৯৭২ |
| (৮২) শিলিগুড়ি | ... | ৩১,৫৯৪ |
| (৮৩) বালুরঘাট | ... | ৩৯,৯৪০ |
| (৮৪) রায়গঞ্জ | ... | ২৪,৪৫৯ |
| (৮৫) পুরুলিয়া | ... | ৩৯,০০৫ |
| (৮৬) মালদা | ... | ৭,৩০১ |
| (৮৭) রঘুনাথপুর | ... | ৪,১৭৮ |
| (৮৮) মাথাভাংগা টাউন কমিটি | ... | ২,৬১৬ |
| (৮৯) মেখলিগঞ্জ টাউন কমিটি | ... | ১,৭১৭ |
| (৯০) তুফানগঞ্জ টাউন কমিটি | ... | ৩,২১৮ |
| (৯১) হলদিবাড়ী টাউন কমিটি | ... | ১,৭৫৯ |
| (৯২) দিনহাটা টাউন কমিটি | ... | ৬,০০৫ |
| (৯৩) বালী | ... | ৩৪,০৯৯ |
| (৯৪) হাওড়া | ... | ২,০০,০০০ |
| মোট | ... | ২৫,৮৪,১৫০ |

**শ্রীসুধীরচন্দ্র দাস:** ৩০শে মার্চের আগে আপ টু ডেট কত টাকা খরচ হয়েছে বলে আপনি জানতে পেরেছেন?

**শ্রীভোলানাথ সেন:** এটা বলা বড়ই মুস্কিল। অ্যাকাউন্টস আসে ৩১শে মার্চের পরে। ওরা মাঝে মাঝে তো আর হিসেব পাঠায় না।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** আপনার প্রদত্ত তালিকায় দেখছি ৯৪টি মিউনিসিপ্যালিটিকে টাকা দিয়েছিল, এছাড়া আরো কোন মিউনিসিপ্যালিটি আছে কি যারা এখনো টাকা পায় নি?

**শ্রীভোলানাথ সেন:** হ্যাঁ, একটা মিউনিসিপ্যালিটি আছে, আলিপুরদুয়ার মিউনিসিপ্যালিটি টাকা পায় নি। কারণ জলপাইগুড়ি ডিভিসানের কমিশনার আমাদের জানান যে, আগে যে টাকা আমদের দেওয়া হয়েছিল সেই টাকা যে কাজে ব্যয় করবার কথা ছিল, তা না করে অন্য খাতে, অন্য কাজে ব্যয় করেছিল।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি রাণাঘাট মিউনিসিপ্যালিটি রাস্তা বাবত কত টাকা চেয়েছিল এবং কত টাকা তাদের মঞ্জুর করা হয়েছে?

**শ্রীভোলানাথ সেন:** ৩৪,২০৬ টাকা রাণাঘাট মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়েছে।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি বাঁকুড়া ও পুরুলিয়া মিউনিসিপ্যালিটিকে কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রীভোলানাথ সেনঃ** পুরুলিয়া মিউনিসিপ্যালিটিকে ৩৯,০০৫ টাকা এবং বাঁকুড়া মিউনিসিপ্যালিটিকে ২০,৯০৮ টাকা।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি মিউনিসিপ্যালিটির রাস্তা তৈয়ারির জন্য কি কি খাতে সরকারের পক্ষ থেকে টাকা দেওয়া হয়? যেমন ডেভেলপমেন্ট খাতে বা মোটর ভেহিকেল গ্রান্টে কত দেওয়া হয়?

**শ্রীভোলানাথ সেনঃ** রাস্তা তৈয়ারির জন্য বা কমিউনিকেশনের জন্য টাকা দেওয়া হয়।

**শ্রীঅসমঞ্জ দেঃ** ডেভেলপমেন্ট গ্রান্ট তার মধ্যে রাস্তার একটা অনুদান আছে। উনি কি জানাবেন ১৯৭২ সালে শান্তিপুর মিউনিসিপ্যালিটি বা নদীয়া জেলা মিউনিসিপ্যালিটিকে এই জন্য কত টাকা দেওয়া হয়েছে?

**Mr. Speaker:** Statement regarding roads has been placed on the table.

**শ্রীঅসমঞ্জ দেঃ** ১৯৭২-৭৩ সালের সেটা ৩১শে মার্চের আগে আসে নি বলে দেন নি। কিন্তু ১৯৭২ সালের রোডের ব্যাপারে ফুল ইউটিলাইজেসান সার্টিফিকেট আলিপুরদুয়ার মিউনিসিপ্যালিটি ছাড়া অন্য কোন মিউনিসিপ্যালিটি থেকে পেয়েছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** ১৯৭২ সালের অর্থাৎ কিনা ১৯৭২ সালে যে টাকাটা দেওয়া হয়েছিল সেটার সব হিসাব পাওয়া যাবে ৩১শে মার্চ। তার উত্তর তো আজকে দিতে পারছি না।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** রোড উন্নয়নের জন্য যে টাকা দেওয়া হয়েছিল সেটা ডাইভারসান করেছে অন্য খাতে। এই ডাইভারসানের জন্য আপনার ডিপার্টমেন্ট থেকে কোন ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** ব্যবস্থা এই ডিপার্টমেন্ট নিতে পারে না। যাদের টাকা দেওয়া হয় সেই টাকা সেই খাতে ব্যয় না করা পর্যন্ত অন্য খাতে টাকা দেওয়ার প্রশ্ন উঠে না।

**শ্রীমহম্মদ ইদ্রিস আলীঃ** মুর্শিদাবাদ মিউনিসিপ্যালিটিকে কত টাকা দেওয়া হয়েছে?

**Mr. Speaker:** The List has been placed on the table.

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** এইসব পৌরসভার যে বাড়তি চাহিদা এই খাতে তা মেটাবার জন্য আপনি কি ভাবছেন?

**শ্রীভোলানাথ সেনঃ** এটা সরকারের যে ডিপার্টমেন্ট করেন অর্থাৎ মিউনিসিপ্যাল ডিপার্টমেন্ট তাদের রেকমেন্ডেসান অনুসারে মিউনিসিপ্যালিটিকে টাকা দেওয়া হয়। প্রথমতঃ মিউনিসিপ্যাল ডিপার্টমেন্ট রেকমেন্ডেসান করেন তার বেসিসে আমাদের যে সামর্থ্য থাকে তার থেকে টাকা কমিউনিকেসানের জন্য দিই।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** আমাদের খবর আছে, সি এম ডি এ কলকাতা এবং তার আশেপাশে প্রচুর খরচ করছে। কিন্তু পশ্চিমবঙ্গের অন্যান্য পৌরসভাগুলির দাবি-দাওয়ার প্রতি নজর দেওয়া হচ্ছে না, বিশেষ করে রাস্তাঘাটের ব্যাপারে এই খবরটা কি ঠিক?

**শ্রীভোলানাথ সেনঃ** আমরা কর্পোরেশনের জন্য টাকা দিই এবং এই জন্য টাকা দিয়েছি ৫ লক্ষ ৫০ হাজার টাকা এবং হাওড়া মিউনিসিপ্যালিটির জন্য দু-লক্ষ টাকা। অন্যান্য মিউনিসিপ্যালিটিতে কত রাস্তা আছে তার উপর ভিত্তি করে এবং আমাদের যে টাকা থাকে এই দুয়ের সমন্বয়ে সেই টাকা বণ্টন করে দেওয়া হয়। মিউনিসিপাল ডিপার্টমেন্ট তার সুপারিশ পাঠান। কিন্তু মিউনিসিপ্যালিটিগুলোর নিজের দায়িত্ব রাস্তা মেন্টেন করার।

[1-10—1-20 p.m.]

**শ্রীঅসমঞ্জ দেঃ** যে মিউনিসিপ্যালিটিগুলি সি এম ডি এ কাজ করছে ইন্ডাস্ট্রিয়াল বেল্টে সেগুলি রয়েছে। সেখানে সি এম ডি এ ফাইন্যান্সিয়াল অ্যাসিসটেন্স রেন্ডার করছে। পশ্চিমবাংলার অন্যান্য যে সমস্ত মিউনিসিপ্যালিটি রয়েছে, যেখানে অকট্রয়ের প্রশ্ন রেজ করেছে এবং সে অনুযায়ী তারা গ্রান্ট পায় না, যেমন ইন্ডাস্ট্রিয়াল বেল্টে যে সমস্ত মিউনিসিপ্যালিটি আছে তারা পায়, যেমন কলকাতা কর্পোরেশন ইত্যাদি। এইসব মিউনিসিপ্যালিটির উন্নতির জন্য যে বিভিন্ন অর্থ সাহায্য দেওয়া হয় সেই রকম ধরনের অর্থ সাহায্যের কথা পশ্চিমবাংলার মফঃস্বল মিউনিসিপ্যালিটির সম্বন্ধে চিন্তা করছেন কিনা ?

**Mr. Speaker:** The question does not arise.

### লবণহ্রদে স্টেডিয়াম

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** গত ২১শে জুলাই প্রদত্ত তারকাচিহ্নিত *২০৮ নং (অনুমোদিত প্রশ্ন নং *৮১৫) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লবণহ্রদে স্টেডিয়াম নির্মাণের প্রকল্পটি প্রস্তুত করা হইয়াছে কিনা; এবং

(খ) হইলে, (১) প্রকল্পের বিবরণ; (২) মোট কত টাকা ব্যয় হইবে; (৩) উহার নির্মাণ কাজ কবে নাগাদ শুরু হইবে; এবং (৪) উহার নির্মাণ কাজ সমাপ্ত হইতে কতদিন লাগিবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) প্রকল্পটি এখনও প্রস্তুতির পথে।

(খ) যেহেতু প্রকল্পটির চূড়ান্ত রূপরেখা সম্বন্ধে কোনও সিদ্ধান্ত হয় নাই, সুতরাং চূড়ান্তভাবে অনুমোদনের পূর্বে কোনও উত্তর দেওয়ার প্রশ্ন ওঠে না।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** স্যার, আপনার পারমিশান নিয়ে বলছি যে, এই স্পোর্টস সম্বন্ধে মুখ্যমন্ত্রী নিজেই দেখছেন। তিনি আমাকে বলেছেন যদি আপনি পারমিশান দেন, এর উত্তর দিতে পারি।

**Mr. Speaker:** Yes.

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ অ্যাটাচড।**

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তা হলে স্টেডিয়াম তৈরির স্থান যেটা হবে সেটা লবণ হ্রদেই হবে এটা কি ফাইনালাইজ হয়ে গেছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** লবণ হ্রদেই হবে বলে ঠিক হয়েছে—তবে কোথায় হবে, কোথায় করলে সুবিধা হবে সে নিয়ে আলোচনা চলছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** লবণ হ্রদের কোথায় এই প্রকল্পটি হবে এ নিয়ে আলোচনা কোন স্তরে আছে। কোন্ জায়গায় হবে তার পরীক্ষা-নিরীক্ষার কাজ শেষ হয়েছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** জায়গা পরীক্ষা-নিরীক্ষার কাজ এখনও শুরু হয় নি। যে প্ল্যান প্রোজেক্ট পাওয়া গেছে—সেটা কোন্ জায়গায় হলে সুবিধা হয়—লবণ হ্রদের কোন্ এলাকায় করলে সুবিধা হয়—এ নিয়ে আলাপ-আলোচনা চলছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে পরিকল্পনার কথা বলছেন এটা তো কলকাতা শহরতলীর এলাকার এবং সারা পশ্চিমবাংলার। এই রকম কোন স্টেডিয়াম করার গুরুত্ব নিশ্চয় মন্ত্রিমণ্ডলী এবং জনসাধারণ ভাবছেন। সেই গুরুত্ব উপলব্ধি করে এই কাজকে ত্বরান্বিত করা কি যাবে না?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** গুরুত্ব দিয়েই মন্ত্রিমণ্ডলী এবং মাননীয় সভ্যরা ভাবছেন। এ কাজকে ত্বরান্বিত করার জন্য আলাপ-আলোচনা চলছে এবং মুখ্যমন্ত্রী নিজেই এই কাজ দেখাশুনা করছেন।

**শ্রীঅজিতকুমার গাংগুলীঃ** কোথায় করা যাবে না যাবে তা এখনও ঠিক যখন করা যাচ্ছে না, তখন কোন গণ্ডগোল না করে যে জায়গা রয়েছে ঐ রেস গ্রাউন্ড যেটা রয়েছে সেটাকে নেবার ব্যবস্থা কি করা যায় না?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমাদের কোনই অসুবিধা হচ্ছে না। যেটা আমাদের নিজস্ব জমি রয়েছে পশ্চিমবংগ সরকারের সেখানে করলে কোন অসুবিধা নাই। তাই রেস গ্রাউন্ডের প্রশ্ন উঠছে না। স্টেডিয়াম তৈরি নিশ্চয় হবে। লোকসংখ্যা অনুযায়ী, গাড়ি ঠিকমত পাস করতে পারবে কিনা, ২৫।৫০ বছর পরেও ঠিকমত ঐ স্টেডিয়ামে কাজ চলতে পারবে এই বিষয় বিশেষজ্ঞ এবং ক্রীড়ামোদী যাঁরা আছেন তাঁদের সংগে আলাপ-আলোচনা চলছে।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই স্টেডিয়ামটা কি আকারের হবে, তাতে অলিম্পিক গেমস হতে পারবে কিনা?

**Mr. Speaker:** Does not arise at this stage.

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আপনি বললেন যে, রেস কোর্স বা ফোর্ট উইলিয়ামের জায়গার চেয়ে সল্ট লেকে যাতায়াতের সুবিধা বেশী। কিন্তু বর্তমানে কমিউনিকেশানের যে ব্যবস্থা রয়েছে তাতে কোলকাতা থেকে রেস কোর্সে যাবার যে সুবিধা আছে সল্ট লেকে যাবার সে রকম সুবিধা নেই। আমার প্রশ্ন, সেই দিকে লক্ষ্য রেখে কোন প্রকল্প নেওয়া হচ্ছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমি আমার উত্তরেই বলেছি যে ঐ রূপরেখা সম্বন্ধে আলোচনা চলেছে এখন প্রকল্পটি ঠিক হয় নি, তাই রাস্তাঘাট কোথা দিয়ে এবং কিভাবে হবে সেটা এখন বলা যাচ্ছে না।

## প্রত্নতাত্ত্বিক নিদর্শন সংরক্ষণ

***১৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মন্দির-মসজিদ, দেব-দেউল, গির্জা-সিনাগগ, সমাধি-স্মৃতিফলক প্রভৃতি প্রত্নতাত্ত্বিক নিদর্শন সংরক্ষণের জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন; এবং

(খ) আরবি, ফার্সী প্রভৃতি ভাষায় অনুপম লিপিকর্মগুলি (ক্যালিগ্রাফী) সংরক্ষণ, পঠন প্রভৃতির ব্যবস্থা সরকার করেছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** (ক) এই উদ্দেশ্যে সরকার পশ্চিমবংগ ঐতিহাসিক স্মৃতি নিদর্শন ও বস্তু সংরক্ষণ ও প্রত্নতাত্ত্বিক ক্ষেত্র খনন আইন, ১৯৫৭ প্রণয়ন করেছেন। উহার বাস্তব রূপায়ণের দায়িত্ব পশ্চিমবংগ প্রত্নতত্ত্ব অধিকারের উপর ন্যস্ত হয়েছে। সরকার কর্তৃক সংরক্ষিত প্রত্নতাত্ত্বিক নিদর্শনসমূহের প্রয়োজনবোধে সংস্কারের জন্য বাজেটে বরাদ্দ অনুযায়ী যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হয়।

(খ) উৎকীর্ণ লিপির যদি ঐতিহাসিক গুরুত্ব থাকে, তবে উহা উল্লিখিত আইনের আওতায় আসে এবং সেক্ষেত্রে আইনানুযায়ী সংরক্ষণের ব্যবস্থা করা হয়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় 'খ'-এর উত্তরে বললেন যে, "উৎকীর্ণ লিপির যদি ঐতিহাসিক গুরুত্ব থাকে, তবে উহা উল্লিখিত আইনের আওতায় আসে এবং সেক্ষেত্রে আইনানু-যায়ী সংরক্ষণের ব্যবস্থা করা হয়।" আমার প্রশ্ন, ক্যালিগ্রাফী বলতে মাননীয় মন্ত্রিমহাশয় কি বোঝেন দয়া করে জানাবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** ১৯৫৭ সালের আইন অনুযায়ী আমরা কাজ করি। আমাদের এখানে রিসার্চ হয়—ল্যাঙ্গুয়েজ নিয়ে রিসার্চ হয়। যে সমস্ত মন্দির বা মসজিদের গায়ে লেখা আছে তা নিয়ে রিসার্চ হয় এবং তার জন্য টাকাও বরাদ্দ আছে। সেন্ট্রাল গভর্নমেন্ট, আইন অনুযায়ী ন্যাশানাল ইমপর্টেন্স যেগুলির আছে এরকম ২০০ মনুমেন্ট নিয়ে কাজ করছেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পশ্চিমবঙ্গের অনেক জায়গায় বিউটিফুল ক্যালিগ্রাফী অনেক বেশী আছে। সেগুলি কেন সংরক্ষিত হয় নি মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** আমাদের টাকা সীমিত। ৭১টি মনুমেন্টের উপর কাজ হচ্ছে। সেন্ট্রাল গভর্নমেন্ট ২০০টির উপর করছেন। টাকা যদি বেশী পাওয়া যেত আরো বেশী হত। কিন্তু টাকা নেই।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** হুগলী এবং হাওড়ার কয়েক জায়গায় অনেক বিউটিফুল ক্যালিগ্রাফীর নিদর্শন আছে। যেমন—

Naskh, Nastaliqe, Tughra.

টাইপ আছে। কিন্তু সেগুলি উপযুক্ত সংরক্ষণের অভাবে নষ্ট হয়ে যাচ্ছে। আমার জিজ্ঞাস্য, এইগুলির কথা জানালে মাননীয় মন্ত্রিমহাশয় তা সংরক্ষণের ব্যবস্থা করবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** টাকা পেলেই করবো। বাজেটে টাকা খুব কম, অত্যন্ত সীমিত বাজেট। বাজেটের মধ্যে যেটা সম্ভব সেটা করবো।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, এর জন্য বাজেটে টাকা বরাদ্দ হয়, কাজেই তা দিয়ে এগুলি কেন সংরক্ষণ করা হবে না জানাবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** যদি বরাদ্দ হয় নিশ্চয় করবো।

### একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের জীপ মেরামতী বাবত খরচ

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৬।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পি ডবলিউ ডিপার্টমেন্টের একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, পি ডবলিউ ডিপার্টমেন্ট কন্সট্রাকশন ডিভিসন-৩ কর্ণজোরা, রায়গঞ্জ, ডি টি পশ্চিম দিনাজপুর, একটা জীপ রিপেয়ার-এর জন্য সরকারের বহু টাকা খরচ করিয়াছেন;

(খ) অবগত থাকিলে, ১৯৭১ সনের মার্চ মাস হইতে ১৯৭২ সনের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট কত টাকা জীপ রিপেয়ার-এর জন্য উক্ত অফিসার খরচ করিয়াছেন; এবং

(গ) ঐ রিপেয়ার-এর পূর্বে টেন্ডার কল করা হইয়াছিল কিনা?

**শ্রীভোলানাথ সেনঃ** (ক) পূর্ত দপ্তরের অধীনে "এক্‌জিকিউটিভ ইঞ্জিনীয়ার, পি ডব্লুড, কনস্‌ট্রাকসান ডিভিসন-৩, কর্ণজোড়া, রায়গঞ্জ ডিস্ট্রিক্ট, ওয়েস্ট দিনাজপুর" বলিয়া কোন পদ নাই। তবে পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ কনস্‌ট্রাকসন ডিভিসন (পি ডবলিউ ডি), কর্ণজোড়া-তে এর অধীন রায়গঞ্জ কনস্‌ট্রাকসন সাব-ডিভিসন অফিস আছে। উপরোক্ত সাব-ডিভিসন-৩-এর অ্যাকাউন্ট-এ দুইখানি জীপ এবং ঐগুলি মেরামতের জন্য সরকারী অর্থও ব্যয় হইয়াছে।

(খ) ১৪,৪৬৫ টাকা।

(গ) প্রতিযোগিতামূলক (কম্পিটিটিভ) কোটেশানস্‌ আহ্বান করা হইয়াছিল।

[1-20—1-30 p.m.]

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** কয়বার রিপেয়ারের জন্য এই ১৪ হাজার ৪৬৫ টাকা খরচ করা হইয়াছিল?

**শ্রীভোলানাথ সেনঃ** কয়বার বলতে পারি না, তবে এটুকু বলতে পারি একটা জীপ ১৪ বছরের পুরানো এবং আর একটা জীপ ১১ বছরের পুরানো। এইগুলোর জন্য রিপেয়ার হয়েছে, তার অ্যাকাউন্টস দিয়েছি তবে কয়বার রিপেয়ার হয়েছে আজকে সেটা বলতে পারছি না। আলাদাভাবে প্রশ্ন করলে পরে জানাতে পারি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই খবর আপনি কি জানেন যে, একবার রিপেয়ার করতে ১২ হাজার টাকা খরচ হয়েছিল—একটা স্টেজে?

**শ্রীভোলানাথ সেনঃ** আমি এত ডিটেলস জানি না, ক'বার রিপেয়ার হয়েছিল, তবে টোটাল অ্যামাউন্টটা জানি এবং সেটা হচ্ছে ১৪ হাজার ৪৬৫ টাকা দুটো জীপের জন্য। এবং সেটা কমপিটিটিভ কোটেশন নেবার পরে সেইগুলো সারানো হয়েছে।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** রিপেয়ারের জন্য বেশী টাকা দরকার হলে সেটা গভর্নমেন্টের কাছ থেকে স্যাংশন নিতে হয় কিনা?

**শ্রীভোলানাথ সেনঃ** ওভারঅল স্যাংশন নিশ্চয়ই থাকে, কিন্তু কমপিটিটিভ কোটেশন যদি নেওয়া হয়, তা হলে বলবার কিছু থাকে না।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** যে কোন অ্যামাউন্ট কি তারা ইচ্ছা করলে খরচ করতে পারেন উইদাউট গভর্নমেন্ট স্যাংশন?

**শ্রীভোলানাথ সেনঃ** এনি অ্যামাউন্ট পারে না।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** তার লিমিট কত?

**শ্রীভোলানাথ সেনঃ** একটা জীপ সারাতে হবে, তার একটা এস্টিমেট হয়, তার একটা কোটেশন হয়, তারপর সেই কোটেশন অনুযায়ী দেখে সেটা ফাইন্যান্সিয়াল স্যাংশন হয়। আইন-কানুন যেগুলো আছে, সেইগুলো মানতে হয়। এখানে কোন বে-আইনী কাজের অভিযোগ পাই নি।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** ওনার প্রশ্ন ঠিক তা নয়, মন্ত্রিমহাশয়ের কাছে উনি জানতে চেয়েছেন, ধরুন একটা নূতন জীপ ২১ হাজার বা ২২ হাজারে পাওয়া যায়, অথচ এখানে এই জীপ সারাতে ১২ হাজার টাকা কোটেশন দিলেন উইদাউট দি স্যাংশন অব দি গভর্নমেন্ট, সেটা করতে পারে, না, কোন একটা লিমিট আছে, যে এই লিমিট পর্যন্ত অফিসাররা পারেন, বাকী করতে হলে গভর্নমেন্টের অর্ডার নিয়ে করতে হবে বিফোর রিপেয়ার, হোয়াট ইজ দি পলিসি?

**শ্রীভোলানাথ সেনঃ** বর্তমানে আমি এই প্রশ্নের উত্তর দিতে পারছি না যে কতটা লিমিট আছে, আমাকে উত্তর দিতে হলে সেই বইগুলো দেখতে হয়, তবে স্যাংশন ছাড়া যদি কিছু করা হয় তা হলে তার মাইনে থেকে সেটা রিকভার করা হয়, সেই জন্য উইদাউট স্যাংশন কিছু করা যায় না। টাকা খরচ হলে তার ফিরিস্তি দিতে হয়, তার স্যাংশন চাই, নানা রকম পদ্ধতি আছে যাতে ধরা যায় যে, কত টাকা সদ্ব্যবহার হল কি হল না। ২১ হাজার টাকার একটা জীপ রিপেয়ার করতে ১২ হাজার টাকা লাগতে পারে।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** আপনি এখন বলতে পারছেন না। আপনার ডিপার্টমেন্টে যা আছে, সেইগুলো দেখে আমাদের হাউসকে এটা অবহিত করাবেন কি যে কোন কারণে ইন্ডিপেন-ডেন্টলি একটা খরচ করে ফেললো এবং তারপর তিনি রিটায়ার করে গেলেন তার পানিশমেন্ট হবে কি হবে না, উই আর নট ইন্টারেস্টেড ইন দ্যাট, কিন্তু একটা পলিসি মেন্টেন করবেন তো? গভর্নমেন্টের একটা প্রিন্সিপল মেন্টেন করে অফিসাররা চলবে, সেটার কি ব্যবস্থা আছে? সেই বিষয়ে এই হাউসকে জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারওগী:** (ক) হ্যাঁ।

(খ) সেতু নির্মাণের জন্য মাল-মশলা সংগ্রহের কাজ অনুকূল হইলেই কাজ আরম্ভ হইবে।

**শ্রীফণীভূষণ সিংহবাবু:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, মাল-মশলা সরবরাহের কাজ অনুকূল হলে আরম্ভ হবে, সেটা কবে হবে জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারাওগী:** আমরা চেষ্টা করছি মাল-মশলা সংগ্রহের জন্য এবং সংগ্রহ হচ্ছে। সংগ্রহ হবার পরে কাজ শুরু করবো। তবে স্পেসিফিক্যালি পিরিয়ডটা বলা মুস্কিল।

**শ্রীফণীভূষণ সিংহবাবু:** আপনি বললেন যে, মাল-মশলার অভাবে কাজ হচ্ছে না, এটাই কি একমাত্র কারণ? না অন্য কোন কারণে কাজ হচ্ছে না?

**শ্রীরামকৃষ্ণ সারাওগী:** প্রত্যেকটি কাজের জন্য মাল-মশলা একত্রিত করা হচ্ছে এবং এটার জন্যও মাল-মশলা একত্রিত করা হচ্ছে।

[1-30—1-40 p.m.]

### তপসিয়া-ঘুসীঘাটা রাস্তা

***১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৩।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক:** পূর্ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তপসিয়া হইতে ঘুসীঘাটা পর্যন্ত যে রাস্তা তৈয়ারির কাজ আরম্ভ হইয়াছে তাহা কতদিনে শেষ হইবে;

(খ) এই রাস্তা কি পাকা রাস্তা হইবে;

(গ) এই রাস্তার দৈর্ঘ্য ও প্রস্থ কত হইবে;

(ঘ) ইহার আনুমানিক খরচ কত হইবে; এবং

(ঙ) এই রাস্তা যাত্রিবাহী বাস চলাচলের উপযোগী হইবে কি?

**শ্রীরামকৃষ্ণ সারওগী:** (ক) ১৯৭৩ সালের এপ্রিল মাসে শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(খ) হ্যাঁ।

(গ) দৈর্ঘ্য প্রায় ২২ মাইল এবং প্রস্থ ৩০ থেকে ৩২ ফুট যাহার মধ্যে পীচ অংশ ১২ ফুট।

(ঘ) আনুমানিক ৫৩ লক্ষ টাকা।

(ঙ) হ্যাঁ।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** মাননীয় মন্ত্রী তার রিপোর্টে বললেন যে, প্রস্থে ৩০ ফুটের মধ্যে ১২ ফুট পীচ হবে এবং এই স্পেসিফিকেসনের উপর কাজটা হচ্ছে, কিন্তু আমাদের কাছে খবর আছে যে, তার থেকে কম কাজ হচ্ছে। তা হলে উনি কি এটা খবর নিয়ে আমাদের জানাবেন?

**শ্রীরামকৃষ্ণ সারাওগী:** আমার কাছে যে রিপোর্ট আছে, তাতে বলা আছে যে, এই কাজটা ইরিগেশন এবং ওয়াটার সাপ্লাই ডিপার্টমেন্ট করছে। তার আমাদের কাছে যে স্পেসিফিকেসন আছে সেই অনুসারে ১২ ফুট পীচ হবে।

**Shri Gangadhar Pramanik:** Agreed. The specification, which is in your paper, is alright. But whether that has been acted or not—will you kindly enquire and find out?

**শ্রীরামকৃষ্ণ সারাওগীঃ** মিঃ স্পীকার, স্যার, যে সময় কাজটা স্যাংশন হয় তখন আমরা একটা স্পেসিফিকেসন রাখি অ্যান্ড ইট ইজ অলওয়েজ এক্সপেকটেড দ্যাট কাজটা হবে এবং সেই স্পেসিফিকেসন মত হবে। তবে মাননীয় সদস্য যখন বলছেন তখন এটা আমি চেক-আপ করে বলব।

**আত্রেয়ী নদীর উপর সেতু**

*১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বালুরঘাটে আত্রেয়ী নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা কোন্ সালে গ্রহণ করা হইয়াছিল;

(খ) বর্তমানে ঐ পরিকল্পনা রূপায়ণের জন্য কি কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে: এবং

(গ) কত দিনের মধ্যে ঐ সেতুটির শিলান্যাস করা সম্ভব হইবে এবং কত বৎসরের মধ্যে সেতুটির নির্মাণ কার্য সম্পন্ন হইবে?

**শ্রীরামকৃষ্ণ সারাওগীঃ** (ক), (খ) ও (গ) চতুর্থ পরিকল্পনাকালে গত বৎসরের শেষ দিকে এই সেতু নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়। বর্তমানে বিস্তারিত নক্সা ও এস্টিমেট তৈয়ার করা হইতেছে। কাজ আরম্ভের আড়াই বৎসরের মধ্যে নির্মাণকার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়। শিলান্যাসের কোন দিন স্থির হয় নাই।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই কাজটা কতদিনের মধ্যে আরম্ভ হবে বলে আপনি আশা করেন?

**শ্রীরামকৃষ্ণ সারাওগীঃ** এই সেতুর কাজ হবে এটা আমরা ১৯৭২ সালের শেষের দিকে স্বীকার করেছিলাম এবং এই জন্য নেসেসারী ইনভেস্টিগেশন হয়েছে, ডিজাইন প্রিপেয়ার হয়েছে, এস্টিমেট তৈরি করা হচ্ছে, তবে এটা কবে স্টার্ট করবে সেটা বলা মুস্কিল। আমি বলে দিতে পারি যে, কাজ আরম্ভ করা হবে এবং সেটা যত তাড়াতাড়ি হয় তার জন্য আমরা চেষ্টা করছি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** ১৯৭৩ সালের ডিসেম্বর মাসের মধ্যে কি কাজ আরম্ভ করতে পারবেন?

**শ্রীরামকৃষ্ণ সারাওগীঃ** কাজ আমরা আরম্ভ করে দিয়েছি, এস্টিমেট করছে, ডিজাইন করছে, এটাও তো কাজ, কিন্তু একচুয়াল কনস্ট্রাকসনের কাজ যদি মাননীয় সদস্য বলেন, তা হলে সেই ডেট এখন বলা মুস্কিল।

**Mr. Speaker:** I find that the Member concerned is absent. So, I pass on to the next question.

**Shri Gangadhar Pramanick:** Sir, this is a very important matter. Of course the honourable Member is absent and mostly all Members, who come from outside the city, find lots of difficulties in the Hostel. So, if you kindly allow, any of us can say that

"অনুমোদিত প্রশ্নসংখ্যা এত বা এত ইত্যাদি"

This is a request to the Hon'ble Speaker, Sir.

Sir, this is a matter which hits everyone of us. There might be definite reasons for which the particular Member who gave this question is absent. I think, Sir, you should allow this question.

**Mr. Speaker:** Is the Hon'ble Minister ready with the answer?

**Shri Bholanath Sen:** Yes, Sir.

**Mr. Speaker:** Since a large number of Members are asking me to take up this question, I allow Shri Gangadhar Pramanick to put this question.

(Shri Gangadhar Pramanick called the question)

**ওয়েস্ট বেঙ্গল লেজিসলেচারস হোস্টেল**

*১৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৩।) **শ্রীসুনীলমোহন ঘোষ মৌলিকঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল লেজিসলেচারস হোস্টেল পরিচালন ব্যাপারে কোন নিয়ম-কানুন আছে কি;

(খ) থাকিলে, উক্ত নিয়মাবলী কি; এবং

(গ) ঐ নিয়ম-কানুন যথাযথ পালন করা হয় কিনা দেখার কোন ব্যবস্থা আছে কি?

**শ্রীভোলানাথ সেনঃ** (ক) বিধানসভার সদস্যদের আবাসভবন পরিচালন ব্যাপারে বিস্তৃত নিয়মকানুনের একটি খসড়া প্রস্তুত করা হইয়াছে এবং বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে।

(খ) ও (গ) উপরোক্ত পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এম এল এ হোস্টেল-এর ঘর ইত্যাদি অ্যালটমেন্ট পূর্ত বিভাগ করে। কিন্তু অন্যান্য রাজ্যে কিভাবে করা হয় সে সম্পর্কে কি আপনার অভিজ্ঞতা আছে? অ্যাসেম্বলী সেক্রেটারিয়েট-এর পরিচালনা করেন এটাই আমাদের খবর এবং এরজন্য স্পীকার-এর একটা কমিটি থাকে। বিভিন্ন রাজ্যে খবর নিয়ে সেই অনুযায়ী করার জন্য অনুরোধ করছি। বর্তমানে হোস্টেল-এ স্থান হয় না—যত সংখ্যক এম এল এ আছে তাঁদের স্থান হয় না। এটা বাড়াবার পরিকল্পনা কতদূর হলো জানাবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** স্থান বাড়ানোর পরিকল্পনা নেওয়া হয়েছে এবং কাজও আরম্ভ হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** ২৮০ জন এম এল এ-দের জন্য আলাদা বাড়ি করার যে কথা ছিল তার কি হল?

**শ্রীভোলানাথ সেনঃ** ঐ বাড়ির উপরেই কয়েকটা তলা বাড়ানোর কথা ছিল এবং সেইভাবে কাজ আরম্ভ হয়েছে।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** লেজিসলেচার্স হোস্টেল পূর্ত বিভাগের বদলে অ্যাসেম্বলী স্পীকার-এর মাধ্যমে করার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**শ্রীভোলানাথ সেনঃ** সে রকম আমার জানা নেই।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** ভারতবর্ষের ১০টি রাজ্যে লেজিসলেচার্স হোস্টেলগুলি স্পীকার-এর অধীনে চালানো হয় জানেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** অন্যান্য রাজ্যে আমাকে পি ডবলিউ ডি মিনিস্টার করে নি। ও'র কথায় বোঝা গেল মাত্র ১০টা রাজ্যে হয়েছে। এম এল এ হোস্টেল যখন সেসন থাকে তখন এম এল এ-রা এখানে থাকেন। যখন সেসন থাকে না তখন এম এল এ-দের রিকোয়েস্ট-এ তাঁদের লোক থাকেন। আমাদের এখানে গেস্ট হাউস নেই বলে বাইরে থেকে যখন কোন অফিসার—যেমন ডিস্ট্রিক্ট ইঞ্জিনীয়ার, ডি এম—এখানে আসেন তাঁরা থাকেন। অতএব এম এল এ-দের বন্ধুবান্ধব, সরকারী কর্মচারীরা সেসন না থাকলে এখানে থাকেন।

[1-40—1-50 p.m.]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন বিধানসভা চলাকালীন অবস্থায় পি ডবলিউ ডিপার্টমেন্ট ছাড়া অন্য বিভাগের লোক এবং অন্য জায়গার লোক সেই হোস্টেলে বসবাস করে?

**শ্রীভোলানাথ সেনঃ** আমি জানি যে, ওখানে কেয়ারটেকার, অ্যাসিস্ট্যান্ট কেয়ারটেকার থাকে। তা ছাড়া ওখানে ৪টি ঘরে আপাততঃ অন্য নন-এম এল এ আছেন। সেখানে যাঁরা আসেন তাঁরা হয় আসেন এম এল এ-দের রেকমেন্ডেসান নিয়ে, না হয় অনেকে গভর্নমেন্টের কাজে হঠাৎ এসে আটকে পড়েছেন তাঁরা থাকেন। তাঁরা যখন চলে যান তখন আবার পাওয়া যায়।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যখন বিধানসভার অধিবেশন চলে, তখন বিধানসভার সদস্য ছাড়া অন্য কাউকে সেখানে না থাকবার ব্যবস্থা করার সিদ্ধান্ত নেবেন কিনা?

**শ্রীভোলানাথ সেনঃ** এটা নিশ্চয়ই ভেবে দেখব। আমি জানি ৪টি ঘর আটকান আছে।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** অনেক সময় ১০।১২টি ঘরে বাইরের লোক থাকে, এম এল এ-রা থাকতে পারেন না।

**শ্রীভোলানাথ সেনঃ** আমি পি ডবলিউ .ডি মিনিস্টার হবার পর তা হয় নি, ৪টি ঘর ম্যাক্সিমাম।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, নিয়ম-কানুনের খসড়া তৈরি হচ্ছে, মন্ত্রিমহাশয়ের এটা জানা আছে কি অনেক এম এল এ যাঁরা বাইরে থেকে আসেন যেহেতু বাইরের লোক ঘর দখল করে আছে সেহেতু তাঁদের বেশী পয়সা দিয়ে অন্য জায়গায় থাকতে হয়? এ সম্বন্ধে আপনি অবহিত আছেন কিনা? যদি অবহিত থাকেন, তা হলে এঁদের জন্য আপনি কি আশু ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রীভোলানাথ সেনঃ** আশু ব্যবস্থা বলতে ডিপার্টমেন্ট যেটা করছে সেটা হচ্ছে বর্তমানে হোস্টেলের উপর ৪-তলা বাড়ান হচ্ছে যাতে আরো লোক থাকতে পারে।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** আপনার ৪-তলা বিল্ডিং কমপ্লিট না হওয়া পর্যন্ত কি এই সমস্ত মেম্বারদের অন্য জায়গায় তাঁদের বাসস্থানের ব্যবস্থা করে থাকতে হবে?

**শ্রীভোলানাথ সেনঃ** এত বছরে যা হয়েছিল তার থেকে একটু উন্নত বরঞ্চ হবে, তার থেকে অবনতি হবে না।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের বোধহয় মনে আছে এর আগে হাউসে চীফ মিনিস্টারের নোটিসে প্রত্যেকটি এম এল এ যাঁরা ওখানে থাকেন, বলেছিলেন যে ফ্ল্যাটে জল থাকে না, খাওয়ার অব্যবস্থা, খাবার থাকে না. কলে স্নান করার জল থাকে না, তখন তিনি বলেছিলেন এই হাউসে দাঁড়িয়ে এর প্রতিকারের ব্যবস্থা করবেন যাতে নেক্সট হাউসে মেম্বারদের কোন অসুবিধা না হয়। সেই সম্পর্কে ব্যবস্থা করার কোন তাগিদ মন্ত্রিমহাশয়ের কাছে এসেছে কি?

**শ্রীভোলানাথ সেনঃ** জল পাওয়া যাচ্ছে না বলে কোন কমপ্লেন্ট পাই নি। একবার চাদরের ব্যাপারে শুনেছিলাম, কোন এম এল এ কোন কমপ্লেন্ট করেন নি যে, কোন অসুবিধা ভোগ করছেন।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে বললেন যে, ৪টি ঘর নন-এম এল এ-রা দখল করে রেখেছে, তা কত বছর থাকবে? যদি তারা না যায়, তা হলে তাদের বের করে দেওয়ার ব্যবস্থা আছে কিনা?

**শ্রীভোলানাথ সেনঃ** সভ্য দেশে বের করে দিতে গেলে কোর্টের আশ্রয় নিতে হবে এবং কোর্টে গেলে কয়েক বছর লাগবে। সুতরাং তাদের অনুনয় করে ঘর ছাড়াবার ব্যবস্থা করতে হবে।

**শ্রীরজনীকান্ত দোলুইঃ** যদি সেই চেষ্টা ব্যর্থ হয়, তা হলে কি সেই ৪টি ঘর পার্মানেন্টলি তাদের ছেড়ে দেওয়া হবে?

**শ্রীভোলানাথ সেনঃ** যদি প্রয়োজন হয় আইনের আশ্রয় নিশ্চয়ই নেওয়া হবে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মন্ত্রিমহাশয় বললেন, ১০টি রাজ্যে বাসস্থান নির্মাণ করা হয়েছে, বাকী-গুলোতে হয় নি। মন্ত্রিমহাশয় কি জানেন, ক, খ, গ এই যে তিন শ্রেণীর রাজ্য ভারতবর্ষে আছে তার মধ্যে ক শ্রেণীর প্রত্যেক জায়গায় এম এল এ-দের জন্য আবাসস্থল তৈরি হয়েছে একসেপ্ট পশ্চিমবাংলা?

**শ্রীভোলানাথ সেনঃ** আমি শুনলাম এবং নিশ্চয়ই এটা করা যাবে। আপনারা যদি মনে করেন, এখানে টাকা ব্যয় করা সার্থক হবে অন্য পরিকল্পনার বদলে তা হলে সেইভাবে আপনারা আদেশ দেবেন এবং সেইভাবেই কাজ হবে। আমি এই প্রসঙ্গে একটা কথা বলতে ভুলে গিয়ে-ছিলাম এই যে, ৪ জন নন-এম এল এ আছেন, তাঁরা কিন্তু এম এল এ-দেরই অনুমোদিত।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** এই যে ৪ জন আছেন এম এল এ অনুমোদিত সেই এম এল এ-দের নাম বলবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** আমার কাছে সেই খবর নেই।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মন্ত্রিমহাশয় কি বলবেন তিনি যে নিয়ম-কানুন রচনার কথা বলেছেন এবং তার খসড়া তৈরি হচ্ছে বলেছেন তাতে আমি জানতে চাই কাদের নিয়ে এই জিনিস করা হবে এবং কবে নাগাদ হবে?

**শ্রীভোলানাথ সেনঃ** কবে নাগাদ হবে এবং কাদের নিয়ে এটা হবে সেটা এখনই বলতে পারছি না, কারণ গভর্নমেন্ট শুধু চিন্তা করছেন।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** কারা কারা এই কমিটিতে থাকবেন জানাবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** সেটা ডিসক্লোজ করার প্রশ্ন এখনও আসে নি। গভর্নমেন্ট শুধু এখন কনসিডার করছেন।

**শ্রীললিত গায়েনঃ** এম এল এ-দের হোস্টেলে এম এল এ-দের ব্যবহারের জন্য দুটি টেলিফোন আছে, কিন্তু লোকের অভাবে একটি টেলিফোন তালা বন্ধ করে রাখা হয়েছে এই খবর মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** এই খবর আমি এই প্রথম শুনলাম।

**শ্রীললিত গায়েনঃ** এই খবর শোনার পর আপনি দুটি টেলিফোন খোলার ব্যবস্থা করবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** আমি চেষ্টা করব।

**শ্রীশচীনন্দন সাউঃ** আপনি কি জানেন ওখানকার দরজা এবং জানালা ভাঙ্গা?

**শ্রীভোলানাথ সেনঃ** আমি সমস্ত এম এল এ-দের অনুরোধ করছি এখানে বলার আগে যে যে ঘরে আপনারা থাকেন এবং যাঁর যা প্রয়োজন—দরজা ভাঙ্গা, টেলিফোন আটকান ইত্যাদি সবকিছু আমাকে জানাবেন এবং আমি তার প্রতিকারের ব্যবস্থা নিশ্চয়ই করব।

**শ্রীকাশীনাথ মিশ্র:** আমাদের জিনিসপত্র নেই, চাদর নেই এবং বললেও আমরা পাই না। যিনি ওখানে রয়েছেন তিনি বলেন ডেপুটি সেক্রেটারী যিনি আছেন তিনি আমাকে দিচ্ছেন না। তারপর এখানে যা মশা আছে তাতে খুব জ্বালাতন করে। কেয়ারটেকারকে বলা সত্ত্বেও তিনি দিচ্ছেন না। আমি জানতে চাই কবে আমরা জিনিসগুলি পাব?

**শ্রীভোলানাথ সেন:** বাঁকুড়ার চেয়ে মশা নিশ্চয়ই বেশি নয়।

**শ্রীকাশীনাথ মিশ্র:** এখানে যে মশায় কামড়ায় তার জন্য কি ব্যবস্থা করছেন?

**শ্রীভোলানাথ সেন:** ওই সভ্য মশাদের তাড়াবার ব্যবস্থা করছি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** মন্ত্রিমহাশয় বললেন এম এল এ-দের যদি কোন অসুবিধা হয়, তা হলে তাঁর কাছে জানাবেন। মন্ত্রিমহাশয় কি মনে করেন না যে, এম এল এ-দের থাকার জন্য যে ব্যবস্থা হয়েছে এবং তার দায়িত্ব যখন সরকার নিয়েছেন তখন সরকারের কি এটা দায়িত্ব নয় যে, তাঁরা তাঁদের মিনিমাম কমফর্টস পাচ্ছেন কিনা সেই খবর রাখা?

**শ্রীভোলানাথ সেন:** এখানে যে কেয়ারটেকার এবং অ্যাসিস্ট্যান্ট কেয়ারটেকার আছেন তাঁদের কাছ থেকে কোন কমপ্লেন আমি পাই নি। আপনারা নিজেরা সেখানে থাকেন, কাজেই আপনাদের যদি কোন রকম কমপ্লেন থকে এবং সেটা যদি আপনারা আমাকে লিখিতভাবে জানান, তা হলে আমি সেগুলো জানতে পারি। এগুলো হয়ত কেয়ারটেকার বা অ্যাসিস্ট্যান্ট কেয়ারটেকারের স্ট্রাইক করে নি। কাজেই আপনারা জানালে আমি যথোপযুক্ত ব্যবস্থা করব।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** মাননীয় সদস্যেরা বলছেন তাঁদের কাছে এইসব কমপ্লেন করা হয়, কিন্তু সেগুলো আপনার কাছে এসে পোঁছায় না। আমার প্রশ্ন হচ্ছে তাঁদের যে দায়িত্ব রয়েছে সেটা তাঁরা পালন করছেন কিনা সেটা তদারক করবার ব্যবস্থা সরকার কেন করছেন না?

[1-50—20-00 p.m.]

**শ্রীভোলানাথ সেন:** সেটা আমি নিশ্চয়ই দেখব, তবে ব্যবস্থা এখন এটাই ভাল যে যারা থাকেন তারাই এখানে আসেন, তারা বিধানসভায় বলে দিতে পারেন যে, আমি কোন পথে চলব।

**শ্রীরজনীকান্ত দোলুই:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, কেয়ারটেকার এবং অ্যাসিস্ট্যান্ট কেয়ারটেকার-এর ঝগড়ার জন্য তাদের ঘরে বালিশের তুলা থাকে তো ওয়াড় থাকে না, আবার কোন ওয়াড় থাকে তো তুলা থাকে না, এটা কি আপনি খোঁজ নিয়ে দেখবেন?

**মিঃ স্পীকার:** দি কোশ্চেন ইজ ডিস-অ্যালাউড।

### বাঁকুড়া জেলায় নবান্দা-জয়কৃষ্ণপুর রাস্তা

*১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৮।) **শ্রীকাশীনাথ মিশ্র:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় নবান্দা-জয়কৃষ্ণপুর রাস্তার কাজ বন্ধ হইয়া আছে; এবং

(খ) সত্য হইলে, (১) কারণ কি; এবং (২) কবে নাগাদ উক্ত রাস্তাটির কাজ শেষ হইবে?

**শ্রীভোলানাথ সেন:** চতুর্থ পরিকল্পনাকালের শেষভাগে নূতন রাস্তা নির্মাণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়। এই অল্প সময়ের মধ্যে ঐ পরিকল্পনায় অন্তর্ভুক্ত সকল রাস্তার কাজ আরম্ভ এবং শেষ করা সম্ভব নয়। জরিপ, নকশা প্রস্তুত প্রভৃতির পর পথরেখা স্থির করা সময়সাপেক্ষ; আর এস ম্যাপের অভাবেও জরিপের কাজ কোন কোন ক্ষেত্রে বাধা পাইতেছে। তাহার পর জমি

পাওয়ার প্রশ্ন আছে। নবান্দা-জয়কৃষ্ণপুরের রাস্তা আঁকাবাঁকা। এই রাস্তার পথরেখা স্থির করা এখনও সম্ভব হয় নাই। এ বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হইতেছে যাহাতে যথাশীঘ্র সম্ভব কাজ আরম্ভ করা যায়।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, তিনি যে বলেছেন যে মৌজা ম্যাপের অভাবে কাজের কিছুটা অসুবিধা হচ্ছে, কিন্তু মৌজা ম্যাপ দেবার জন্য তিনি তাড়াতাড়ি কি ব্যবস্থা করছেন?

**শ্রীভোলানাথ সেনঃ** মৌজা ম্যাপের জন্য কতকগুলি নিয়ম আছে, ইঞ্জিনীয়াররা রিকুইজিশান করেন কালেক্টারের কাছে, সেই রিকুইজিশান হয়েছে, কিন্তু এত অভাব আমাদের দেশে মৌজা ম্যাপের ট্রু মৌজা ম্যাপ পাওয়া যায় না। কালেক্টারের কাছে হয়ত এক কপি আছে, সুতরাং কালেক্টার সাপ্লাই করতে পারছেন না। এবং দুটো মৌজা ম্যাপ সব জায়গায় পাওয়া যাচ্ছে না। সেজন্য আমরা বিভাগীয় মন্ত্রীকে যতদূর সম্ভব তাঁরা যাতে চেষ্টা করে দেখবেন তারা সাপ্লাই করতে পারেন।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মৌজা ম্যাপের ব্লু-প্রিন্ট করবার কোন ব্যবস্থা করা যায় কিনা সেটা তিনি চিন্তা করছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** মৌজা ম্যাপের ব্লুপ্রিন্ট করা সম্ভব নয়, একমাত্র সম্ভব হচ্ছে সেটা ফটোস্ট্যাট কপি নেওয়া। এ ছাড়া যে কোন ম্যাপই করা যাক না কেন ট্রেসিং-এর কথা হয়েছিল তাতে অনেক ডিফিকাল্টি দেখা যাচ্ছে, ভুল হচ্ছে। ভুল হলে জমির মালিক হয়ত টাকা পাবে না। অন্য লোক পেয়ে যাবে। সেজন্য একমাত্র ফটোস্ট্যাট কপি করা সম্ভব। যে সমস্ত জায়গায় একটি মাত্র ম্যাপ আছে সেটা আছে কালেক্টারের কাছে, সেই ম্যাপ কলকাতায় এনে ফটোস্ট্যাট করা। কিন্তু এটা ছাপিয়ে আর কোন ব্যবস্থা করা যাচ্ছে না। যেখানে সম্ভব ট্রেসিং করা হচ্ছে। আর যেখানে সেটা সম্ভব নয় সেখানে ইনসিস্ট করা হচ্ছে ম্যাপ ছাপিয়ে আমাদের দেবার জন্য।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, বললেন যে, ব্লু-প্রিন্ট করতে গেলে অরিজিন্যাল ম্যাপ থেকে ডিভিয়েট হয়ে যাবে, তার জন্য কার জমি দখল করতে গেলে কার জমি দখল হয়ে যাবে। কিন্তু মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, যেকোন জায়গায় সরকারী কাজ হউক বা বাড়ির কাজ হউক না কেন, সেখানে অরিজিন্যাল ম্যাপ যায় না। তার ব্লু-প্রিন্ট নিয়েই আপনাদের ইঞ্জিনীয়াররা বা অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনীয়াররা বা ওভারসিয়াররা তাই দিয়ে কাজ করেন তাদের তাতে কাজের অসুবিধা হয় না। আমার মনে হয় মাননীয় মন্ত্রিমহাশয়ের বিভাগে যারা আছেন তারা ঠিকমত তাঁকে এই প্রশ্নের উত্তর পরিবেশন করেন নি। কাজে কাজেই আমার মনে হয়, আপনি যদি ব্লু-প্রিন্ট করবার ব্যবস্থা করেন, তা হলে কাজগুলি ত্বরান্বিত করা যাবে। এ সম্বন্ধে আপনি কি জানেন বলুন।

**শ্রীভোলানাথ সেনঃ** ব্লু-প্রিন্ট হয় না। ব্লু-প্রিন্ট করতে গেলে অরিজিন্যাল একটা ম্যাপ চাই সেই অরিজিন্যাল ম্যাপ পাওয়া যাচ্ছে না। একটিমাত্র ম্যাপ থাকে ডি এম-এর কাছে। এ ছাড়া যেখানে দ্বিতীয় ম্যাপ পাওয়া যাচ্ছে সেখানে আমরা কাজ করছি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** কালেক্টারের কাছে তো ম্যাপ আছে, কালেক্টার পজেসেস ওয়ান ম্যাপ।

**শ্রীভোলানাথ সেনঃ** সেখান থেকে হাজার হাজার ট্রেসিং করতে কিছু সময় লেগে যাবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** সেখান থেকে তো ব্লু-প্রিন্ট করে দিতে পারেন?

**শ্রীভোলানাথ সেনঃ** সেখান থেকে ব্লু-প্রিন্ট করলে পর অনেক সময় দেখা যায় কালেক্টার সার্টিফাই করে না ট্রু কপি বলে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** কালেক্টারের কপি থেকে অরিজিন্যাল কপি থেকে ব্লু-প্রিন্ট করা যেতে পারে।

**শ্রীভোলানাথ সেনঃ** তা হলে সেটাকে কলকাতায় নিয়ে আসতে হয়।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** দরকার হলে নিয়ে আসতে হবে।

**শ্রীভোলানাথ সেনঃ** সাধারণতঃ পারা যায় না।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** সার্ভে অফিস থেকে কপি নেবার ব্যবস্থা করছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** নিশ্চয়ই করছি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** কপি অনেক করা যায় তো?

**শ্রীভোলানাথ সেনঃ** দু' মাইলের উপর রাস্তার কাজ আরম্ভ করার নির্দেশ দেওয়া হয়েছে। বুঝতে পারেন কত মৌজার ম্যাপ দরকার হয়। অনেক জায়গা থেকে মৌজার ম্যাপ আসে না, সেখানে কাজ করা সম্ভব হচ্ছে না। যেখানে স্থানীয় এম এল এ মিউচুয়েলী জমি দিতে পারে এলাইনমেন্ট অনুসারে সেখানে কাজ হচ্ছে। কিন্তু স্থানীয় এম এল এ অপারগ হলে অ্যাকুইজিশনের ব্যাপারে মৌজার ম্যাপ না পেলে কাজ করা সম্ভব হচ্ছে না, মৌজার ম্যাপ ট্রেসিং করলে পর সেই ম্যাপ ট্রু এবং কারেক্ট বলে সার্টিফিকেট পাওয়া যাচ্ছে না, সেজন্য ট্রেসিং-এর উপর কাজ করা সম্ভব হচ্ছে না। কোন্ কোন্ জায়গায় ম্যাপ পাওয়া যায় নি তার পুরোপুরি লিস্ট তৈরি করে দিয়েছি, প্রত্যেক জেলা থেকে খবর আনিয়ে লিস্ট করে দিয়েছি এবং অনুরোধ করেছি সত্বর যাতে ম্যাপ ছাপিয়ে দেওয়া হয়।

**শ্রীশচীনন্দন সাউঃ** এই যে এম এল এ-দের সাহায্য নিয়ে রাস্তা তৈরি করছেন, কোন্ কোন্ জায়গায় করছেন সেই জায়গার এম এল এ-কে জানিয়েছেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** সবাইকেই জানিয়েছি ইঞ্জিনীয়ারের সংগে কনট্যাক্ট করার জন্য, এম এল এ-রা যদি আলাপ-আলোচনা করে রাস্তার যে এলাইনমেন্ট ঠিক করে দেন, তবে জমি পাবার সুবিধা হবে এবং ল্যান্ড অ্যাকুইজিশানের জন্য অপেক্ষা না করে কাজ আরম্ভ হতে পারে, আর যদি ল্যান্ড অ্যাকুইজিশানের জন্য অপেক্ষা করতে হয়, তা হলে তিন বছরেও কোন কাজ হবে না। কিন্তু এম এল এ-রা চেষ্টা করে অনেক জায়গায় সাকসেসফুল হয়েছে, জমি পাওয়া গিয়েছে, তার মধ্যে বীরভূম একটা জায়গা যেখানে কাজ হচ্ছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** আপনি বললেন যে, ম্যাপ পাওয়া যাচ্ছে না বলে রাস্তা করতে টাইম লাগে, দুঃখের কথা, ভবিষ্যতে আপনি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে জানাবেন কি যাতে আগে থেকেই এই মৌজার ম্যাপ ছাপিয়ে রাখেন?

**শ্রীভোলানাথ সেনঃ** সেটা আমি চেষ্টা করব।

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** আপনি বললেন, রাস্তার ব্যাপারে ইঞ্জিনীয়ার স্থানীয় এম এল এ-র সংগে আলাপ-আলোচনা করেন, কিন্তু আমাদের ওখানকার রাস্তার ব্যাপারে আজ পর্যন্ত আমার কাছে কিছু জানান হয় নি, কবে আপনি ইঞ্জিনীয়ারদের জানিয়েছেন?

**শ্রীভোলানাথ সেনঃ** কিছুদিন আগে, যখন আমি জানতে পারলাম যে, ম্যাপ পাওয়া যাচ্ছে না বা কোন জায়গায় লোক বাধা দিচ্ছে জমি দিতে, সেই সমস্ত জায়গায় বলেছি যে, স্থানীয় এম এল এ-এর সংগে দেখা করুন। তারিখটা আমি বলতে পারছি না। আপনি যদি ডিস্ট্রিক্ট একজিকিউটিভ ইঞ্জিনীয়ারের সংগে দেখা করেন, তা হলে তিনি নিশ্চয়ই আপনার সংগে আলোচনা করবেন।

[2-00—2-10 p.m.]

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ আমি ইঞ্জিনীয়ারের সংগে কয়েকদিন আগেও মিটিং করে এলাম। কই, তিনি তো এ সম্বন্ধে আমায় কোন কথা বলেন নি। এর জন্য তাঁর সম্বন্ধে কোন ব্যবস্থা আপনি নেবেন না?**

**শ্রীভোলানাথ সেনঃ** ইঞ্জিনীয়ারের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেবার ব্যাপার এখানে নেই। কাজের ব্যাপারে অসুবিধা হলে স্থানীয় এম এল এ-দের সঙ্গে কনট্যাক্ট করলে কাজে সুবিধা হতে পারে, এ কথাই আমি বলেছি।

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** বাঁকুড়ার বহু লোক ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। বহুদিন এই রাস্তাটি অবহেলিত অবস্থায় পড়ে আছে। কবে নাগাদ এর কাজ আরম্ভ হবে বলবেন?

**Mr. Speaker:** The question hour is over. Now, all the held over questions which were to be taken up today are again held over.

**Shri Deo Prakash Rai:** Mr. Speaker, Sir, so far as myself and the people I represent are concerned the held over question No. 31 (Admitted Question No. 76) is very vital to us. This question has already been held over twice. This question is a very pertinent question and may I request you to take steps—I am not a seasoned parliamentarian and I do not know under what rules it can be done—so that this particular question is answered today.

"পশ্চিমবঙ্গে লেখ্য ও কথ্য ভাষা" এই প্রশ্নে জানতে চাওয়া হয়েছে—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে লেখ্য ও কথ্য ভাষার সংখ্যা কত?

(খ) কতগুলি ভাষার বর্ণমালা আছে এবং কতগুলি মৌলিক ভাষারূপে প্রচলিত? এবং

(গ) কোন্ ভাষায় কত লোক কথা বলেন?

Sir, we want recognition of Nepali language and its inclusion in the 8th Schedule of the Constitution. So this pertinent question should be answered today and we cannot afford to hold it over.

**Mr. Speaker:** This question will be taken up on the next rotational date.

**Shri Deo Prakash Rai:** Sir, the other day you were very much linient and very democratic to Shri A. H. Besterwitch. Sir, this is a very vital question to us—the Nepali speaking people. The Ministry is prepared to reply and what is the harm if it is taken up today. Sir, many things depend on the answer of this question.

**Mr. Speaker:** The Chief Minister was to have answered this question. He has gone to New Delhi for some urgent business and he has given me prior information that there is some difficulty for him to be present today. I have given him the permission and this question will be taken up on the next rotational date. This question stands in the name Shri Mohammad Safiulla and I think Shri Safiulla will have no objection if it is taken up on the next rotational date.

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্যার, যে সিরিয়াল নম্বর এখানে আছে প্রশ্নের, তা মেনটেন করা হবে তো?

**Mr. Speaker:** You need not bother about held over questions. That will come definitely.

**Shri Md. Safiullah:** Then I have no objection

## STARRED QUESTIONS

### (to which written answers were laid on the Table)

### দেউলিয়া-খন্যাডিহি রাস্তা

***১৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৯।) **শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দেউলিয়া থেকে খন্যাডিহি (পাঁশকুড়া থানার) রাস্তাটির কাজ ১৯৭২ সালের মধ্যে কতদূর অগ্রসর হয়েছে; এবং

(খ) ১৯৭৩ সালে এই রাস্তাটির কাজ কতখানি অগ্রসর হবার সম্ভাবনা আছে?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মাটির কাজ চলছে।

(খ) জমির দখল পাওয়া গেলে মাটির কাজ শেষ হতে পারে এবং কিছু কিছু সাঁকো নির্মাণের কাজ শুরু হতে পারে।

### বহরমপুর-জলংগী রাস্তায় বালিরঘাটে সেতু

***১৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬।) **ডাঃ মহঃ এক্রামুল হক বিশ্বাসঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বহরমপুর-জলংগী রোডে বালিরঘাটে যে ফ্লোটিং ব্রিজটি ছিল সেটি ভেংগে যাওয়ায় জনসাধারণের পারাপারের অসুবিধা হচ্ছে: এবং

(খ) অবগত থাকিলে, (১) ঐ ব্রিজ ভাঙ্গার কারণ সম্বন্ধে সরকার অনুসন্ধান করেছেন কিনা এবং করলে, তার রিপোর্ট কি; এবং (২) সরকার উক্ত বালিরঘাটে নূতন ব্রিজ তৈরি করার কোন পরিকল্পনা করেছেন কিনা এবং করলে, কবে নাগাদ উহা কার্যকরী হবে?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সেতুটি ভাঙ্গার সংগে সংগেই ফেরী পারাপারের ব্যবস্থা হওয়ায়, সোজাসুজি সেতু পারাপার না করিতে পারার অসুবিধা বহুলাংশে লাঘব হইয়াছে।

(খ) (১) অনুসন্ধান চলিতেছে।

(২) পরিকল্পনা আছে। ডিজাইন ও তৎসম্পর্কিত সমীক্ষা সম্পূর্ণ এবং তৈয়ার করার প্রয়োজনীয় মাল-মশলা সংগ্রহের পর কাজ আরম্ভ হইবে।

### নশিপুর-রানিতলা ও হরিরামপুর-দেবাইপুর রাস্তা

***১৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানগোলা বিধানসভা কেন্দ্রে 'নশিপুর-রানিতলা' এবং 'হরিরামপুর-দেবাইপুর' পাকা রাস্তা মঞ্জুর হওয়া সত্ত্বেও এ পর্যন্ত কাজ আরম্ভ না হওয়ার কারণ কি;

(খ) উক্ত রাস্তাগুলির কাজ কবে নাগাদ আরম্ভ হবে; এবং

(গ) উক্ত কেন্দ্রে মাধাইকালি সেতু নির্মাণের জন্য বর্তমান আর্থিক বছরে টাকা বরাদ্দ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত কাজ আরম্ভ না হওয়ার কারণ কি?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) চতুর্থ পরিকল্পনায় সড়ক উন্নয়নের সিদ্ধান্ত সম্প্রতি গৃহীত হয়েছে। এই অল্প সময়ের মধ্যে সকল রাস্তার এস্টিমেট প্রস্তুত এবং কাজ শুরু করা সম্ভবপর হয় নাই; তবে হরিরামপুর-দেবাইপুর রাস্তায় কিছু কিছু অংশে মাটির কাজ শুরু হইয়াছে।

(খ) ভৈরবের উপর মাধাইকালি ঘাটে সেতুনির্মাণের কোন পরিকল্পনা আপাততঃ নাই।

### সোনাকানিয়া-শোলপাট্টা রাস্তায় পুল

***১৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৬।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** পূর্ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সোনাকানিয়া-শোলপাট্টা রাস্তায় রেল লাইনের নিকট পুল নির্মাণের কন্ট্রাক্ট বিলি করা হইয়াছে কিনা; এবং

(খ) কন্ট্রাক্ট বিলি করা হইয়া থাকিলে, সেই কন্ট্রাক্টার কাজ আরম্ভ করিয়াছে কিনা?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### ঝালদা-বাঘমুণ্ডি রাস্তা

***১৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭২।) **শ্রীশরৎ দাসঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঝালদা-বাঘমুণ্ডি রোড (১) গত দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় মঞ্জুর হইয়াছে এবং (২) গত নয় বৎসর আগে উক্ত রাস্তার জন্য পাথর কলেকশন করা হইয়াছে এবং দীর্ঘদিন উক্ত পাথর ব্যবহার না করার ফলে বহু পাথর নষ্ট হইয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, ঐ রাস্তা নির্মাণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) ঝালদা-বাঘমুণ্ডি রাস্তা তৃতীয় পরিকল্পনার অন্তর্ভুক্ত। সংগৃহীত পাথর নষ্ট হয় নি, তবে সংশ্লিষ্ট রাস্তার কাজেই কিয়দংশ ব্যয়িত হচ্ছে। কালভার্ট নির্মাণের কাজ চলছে। পাথর মাড়াইয়ের জন্য শীঘ্র টেন্ডার ডাকা হবে।

### পঞ্চায়ত নির্বাচন

***১৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** পঞ্চায়ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গে পঞ্চায়ত নির্বাচন কবে হইবে?

**পঞ্চায়ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** বিধানসভার বর্তমান অধিবেশনেই পঞ্চায়ত সম্পর্কে একটি বিল উপস্থাপিত করার ব্যবস্থা হইতেছে। বিলটি বিধানসভায় পাশ হইলে যত সত্বর সম্ভব নির্বাচন করা হইবে।

### মহম্মদবাজার ব্লকে রাস্তা নির্মাণ কাজের তদারকি

***১৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৮।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত মহম্মদবাজার ব্লকে বর্তমানে কোন্ কোন্ রাস্তায় কতজন শ্রমিক, মেট ও ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট নিযুক্ত আছেন;

(খ) দৈনিক কত ঘণ্টা কাজ করিবার জন্য ইহারা নিযুক্ত; এবং

(গ) ইহাদের কাজের তদারকি করিবার জন্য সরকারের কোন ব্যবস্থা আছে কিনা এবং থাকিলে, তাহা কি?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) উক্ত অঞ্চলে পূর্ত বিভাগের রক্ষণাবেক্ষণাধীন রাস্তাগুলি সম্পর্কে প্রয়োজনীয় তথ্যাবলী সন্নিবেশিত করিয়া একটি বিবরণী সংযোজিত হইল।

(খ) সাড়ে সাত ঘণ্টা।

(গ) হ্যাঁ। রাস্তার জন্য নিযুক্ত শ্রমিকদের কার্যক্রম নিয়ন্ত্রণ করেন কর্তব্যরত রোডমেট ও উহাদের কাজ তত্ত্বাবধান করেন ওয়ার্ক অ্যাসিস্ট্যান্ট। ইহাদের উপরের স্তরে আছেন যথাক্রমে অবর সহ-বাস্তুকার, সহ-বাস্তুকার ও নির্বাহী বাস্তুকার।

**বিবরণী**

| ক্রমিক সংখ্যা | রাস্তার নাম | রাস্তার দৈর্ঘ মাইল | প্রতি রাস্তায় নিযুক্ত শ্রমিক সংখ্যা | প্রতি রাস্তায় নিযুক্ত রোড-মেট সংখ্যা | প্রতি রাস্তায় নিযুক্ত ওয়ার্ক অ্যাসিস্টেন্টের সংখ্যা |
|---|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) |
| (১) | মহম্মদ বাজার-মালদা রোড .. | ১.৫ | ১ | | মোট ৩ জন ওয়ার্ক অ্যাসিসট্যাণ্ট আছে। তন্মধ্যে ১ জন দেখেন ক্রমিক সংখ্যা ১ হইতে ১১ পর্যন্ত উল্লিখিত রাস্তা ও অপর ২ জন ক্রমিক সংখ্যা ১২ হইতে ৩৩ পর্যন্ত উল্লিখিত রাস্তা দেখিয়া থাকেন। |
| (২) | অঙ্গরগেরিয়া-মানুয়েদপুর-সুগরপুর রোড | ৩.৫ | ৪ | ১ | |
| (৩) | মোলপুর-ভুতুরিয়া রোড .. | ২ | ২ | | |
| (৪) | নরসিংহপুর-ভিলেজ রোড .. | ১.২৫ | ১ | | |
| (৫) | অঙ্গরগেরিয়া-কবিলপুর-সাহানগর রোড | ৪ ৫ | ৩ | ১ | |
| (৬) | সাহানগর-বাগডোহিরি-বহগাও রোড | ৩.৫ | ৪ | ১ | |
| (৭) | কবিলপুর ভিলেজ রোড .. | ১ | ১ | | |
| (৮) | পূর্ণগ্রাম ভিলেজ রোড .. | ১ | ১ | | |
| (৯) | বাগজোলা ভিলেজ রোড .. | ১.২৫ | ১ | ১ | |
| (১০) | আসেঙ্গা-গৌরনগর রোড .. | ২ | ২ | | |
| (১১) | দেরিয়াপুর-রুনুর রোড .. | ২ | ২ | | |
| (১২) | অঙ্গরগেরিয়াদেওচা রোড .. | ৫.৫ | ৬ | ১ | |
| (১৩) | সালুটিয়াঙ্গ-সউতসাল রোড .. | ১ | ১ | | |
| (১৪) | রাংডীরী-তেতুঁলিয়া রোড .. | ১ | ১ | ১ | |
| (১৫) | পূর্ণগ্রাম-রাসপুর রোড .. | ৩ | ২ | | |
| (১৬) | মহম্মদবাজার-কুলকুড়ি রোড .. | ৩ ৫ | ২ | | |
| (১৭) | রামপুর-দেবগ্রাম রোড .. | ১.৫ | ১ | ১ | |
| (১৮) | দেওচা-বলিহারপুর রোড .. | ৭.৫ | ৬ | | |

**বিবরণী**

| ক্রমিক সংখ্যা | রাস্তার নাম | রাস্তার দৈর্ঘ্য মাইল | প্রতি রাস্তায় নিযুক্ত শ্রমিক সংখ্যা | প্রতি রাস্তায় নিযুক্ত রোড-মেট সংখ্যা | প্রতি রাস্তায় নিযুক্ত ওয়ার্ক অ্যাসিস্টেণ্টের সংখ্যা |
|---|---|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) | (৫) | (৬) |
| (১৯) | পুরানাগ্রাম-হাকুকা-সাহানগর রোড | ৬ ৫ | ৬ | ১ | |
| (২০) | পূর্ণগ্রাম-মল্লারপুর রোড . | ৪.৫ | ৪ | ১ | |
| (২১) | কুলকুড়ি-শ্রীকান্তপুর রোড .. | ১.৫ | ১ | | |
| (২২) | শ্রীকান্তপুর-চৌমোকি রোড .. | ১.৫ | ২ | | |
| (২৩) | শ্রীকান্তপুর-রামপুর রোড .. | ২ ৫ | ২ | ১ | |
| (২৪) | দুমকাচাবিচা রোড .. | ১.৫ | ২ | | |
| (২৫) | জয়পুর-মৌলপুর রোড .. | ২ | ৩ | | |
| (২৬) | শিওডাকড়ি ফুলিয়ারপুর রোড . | ২ | ২ | | |
| (২৭) | সুকনিবীরপুর রোড . | ৩ | ৩ | ১ | |
| (২৮) | ফুলিয়ারপুর-অন্ধ্রগ্রাম রোড .. | ১ | ১ | | |
| (২৯) | দুমকা বিসপুর রোড .. | ১ | ১ | ১ | |
| (৩০) | দুমকা-নিমদাসপুর রোড .. | ১ | ১ | | |
| (৩১) | নিমদাসপুর-আলুপাহাড়ী রোড .. | ২ ৫ | ২ | | |
| (৩২) | দুমকা-কদমপুর রোড .. | ১ | ১ | ১ | |
| (৩৩) | শিওডাকুড়ি-মালাডাঙ্গা রোড .. | ১ | ১ | | |

**পঞ্চায়ত আইনের পরিবর্তন**

*১৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** পঞ্চায়ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমান পঞ্চায়ত আইনটি পরিবর্তনের সিদ্ধান্ত লওয়া হইয়াছে; এবং ।

(খ) সত্য হইলে, পরিবর্তিত আইনের খসড়া কখন প্রচারিত হইবে এবং নূতন আইন কবে নাগাত কার্যকরী করা হইবে?

**পঞ্চায়ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) পঞ্চায়ত সম্পর্কিত বর্তমানে যে দুইটি আইন (পশ্চিমবঙ্গ পঞ্চায়ত আইন, ১৯৫৭ এবং পশ্চিমবঙ্গ জিলা পরিষদ আইন, ১৯৬৩) প্রচলিত আছে তাহাদের উভয় স্থলে একটি নূতন আইন প্রণয়নের উদ্দেশ্যে বিলের খসড়া ইতিমধ্যে প্রস্তুত করা হইয়াছে। বিধানসভার বর্তমান অধিবেশনেই বিলটি পেশ করিবার ইচ্ছা সরকারের আছে।

### পতিরাম-ত্রিমোহনী রাস্তা

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় বালুরঘাট ব্লকে পতিরাম হইতে ত্রিমোহনী পর্যন্ত রাস্তা পাকা করার সিদ্ধান্ত কোন্ সালে গৃহীত হইয়াছিল;

(খ) ঐ রাস্তার কাজ ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কত মাইল পাকা করা সম্ভব হইয়াছে;

(গ) অবশিষ্ট রাস্তার কাজ সমাপ্ত করিতে আর কত সময়ের প্রয়োজন হইবে; এবং

(ঘ) এই ১২ মাইল দীর্ঘ রাস্তার কাজ পাকা করিতে বিলম্ব হওয়ার কারণ কি?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) তৃতীয় পরিকল্পনাকালে এই রাস্তার পতিরাম হইতে পশ্চিম ঠাকুরপুকুর পর্যন্ত (৭ মাইল) পাকা করার সিদ্ধান্ত হয়।

(খ) মোট ৭ মাইলই পাকা করা হইয়াছে।

(গ) ও (ঘ) পশ্চিম ঠাকুরপুকুর থেকে ত্রিমোহিণী এই ৫ মাইল অবশিষ্ট রাস্তা পাকা করার কাজ বন্ধ আছে, কারণ ভারত সরকার এই মর্মে নিষেধাজ্ঞা জারী করেছেন যে, পুনরাদেশ না দেওয়া পর্যন্ত সংশ্লিষ্ট রাস্তা নির্মাণের ব্যয় বন্ধ থাকুক।

### কলিকাতা কর্পোরেশনের নির্বাচন

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন, নং *৪৪২।) **শ্রীনিতাইপদ সরকারঃ** মিউনিসিপ্যাল সার্ভিসেস্ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার কলকাতা কর্পোরেশনের আশু নির্বাচনের বিষয়টি বিবেচনা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত নির্বাচন অনুষ্ঠানের ব্যবস্থা করা সম্ভব হইবে?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

### বীরভূম জেলায় নূতন রাস্তার কাজ

*১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সালের জন্য সরকার বীরভূম জেলায় কতগুলি ও কোন্ কোন্ নূতন রাস্তা নির্মাণের পরিকল্পনা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) পরিকল্পনা অনুযায়ী রাস্তাগুলির নির্মাণকার্য কবে নাগাদ শেষ হইবে?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) চতুর্থ পরিকল্পনার সড়ক উন্নয়ন সূচিতে ২৭টি নূতন রাস্তা নেওয়া হইয়াছে। তাহার একটি তালিকা দেওয়া হইল।

(খ) প্রয়োজনীয় জমি ও অর্থ সময়মত পাওয়া গেলে আশা করা যায় যে, আগামী পঞ্চবার্ষিক পরিকল্পনার মধ্যে কাজ শেষ হইবে।

Statement referred to in (Kha) of starred question No. *188

**List of New Roads tentatively included in Fourth Five-Year Roads Development Programme (Birbhum)**

(1) Kankalitala-Labpur Section of Bolepur-Gunutia Road.

(2) Rampurhat-Ayas with extension to Baidara Barrage with a deck over th Barrage (new).

(3) Upgrading Nalhati-Bantia G.D.P. Road starting from 18th mile o Mollarpur-Rampurhat-Nalhati Road.

(4) Shibgram-Satpalsa via Sultanpur.

(5) Gopalpur to Moynadol Road.

(6) Chatra-Rudranagar-Jajigram Road.

(7) Rajgram-Mohurapur Road.

(8) Old Badshahi Road-Palita to Palitpur.

(9) Hassan to Kamra Heaoth Centre via Chandpara.

(10) Nanur to Basapara via Khujutipara.

(11) Santiniketan to Prantik R.S.

(12) Sahapur-Dubrajpur.

(13) Kulkuri-Morolpur.

(14) Byepass Road of Suri Town along Irrigation Bundh (S.H. standard).

(15) Bhadrapur to Akalipur Kalibari.

(16) Rajnagar-Khairasol.

(17) Dubrajpur to Panchra-Khayrasol Road via Kukutia.

(18) Hirakuni to Aligarh via Bhabanipur.

(19) Illumbazar-Banasanke-Suri C-stage (M.D.R.).

(20) Link Road from Bolepur-Nanpur Road to Bolepur-Palitpur Road vi Kalikapur (O.D.R.).

(21) Link Road to Tarapith from Rampurhat-Tarapur Road (VR).

(22) Link Road from Nalhati-Rajgaon Road to Murarai H.C. with extensior up to Bajitpur (VR).

(23) Ghatdurlavpur (on Suri-Rajnagar Road) to Madharpur H.S. School (VR).

(24) Sarda-Bhujung (VR).

(25) Joydev-Kenduli-Illumbazar (VR).

(26) Extension of Bhatina-Narayanpur Road up to Narayanpur Girls' School (VR).

(27) Link Road to Rajgaon Health Centre from Nalhati Rajgaon Road.

## সীমান্তবর্তী এলাকার রাস্তায় ক্ষতিগ্রস্ত ব্রীজ

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলাদেশের স্বাধীনতাযুদ্ধে পশ্চিম দিনাজপুর জেলায় সীমান্তবর্তী রাস্তাগুলিতে মোট কয়টি ব্রীজ ক্ষতিগ্রস্ত হইয়াছিল;

(খ) ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কোন্ কোন্ রাস্তায় কতগুলি ব্রীজ সংস্কার করা সম্ভব হইয়াছে এবং কোন্ কোন্ রাস্তায় কতগুলি ব্রীজ ক্ষতিগ্রস্ত অবস্থায় পড়িয়া আছে;

(গ) ইহা কি সত্য যে, কোন কোন সীমান্তবর্তী এবং বিশেষ করিয়া বালুরঘাট-হিলি রাস্তায় ব্রীজের রেলিং না থাকায় কতকগুলি গো-মহিষাদির গাড়ি পড়িয়া গিয়াছে এবং তার ফলে গো-মহিষাদি মারাও গিয়াছে; এবং

(ঘ) সত্য হইলে, (১) তাহাদের সংখ্যা কত; (২) মৃত গো-মহিষাদির ক্ষতিপূরণ বাবত সরকার টাকা দিয়াছেন কিনা; এবং (৩) দিয়া থাকিলে, তাহার পরিমাণ কত?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) যুদ্ধে পূর্ত বিভাগের কোনও সেতু ক্ষতিগ্রস্ত হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এ ধরনের কোন ঘটনা পূর্ত বিভাগের গোচরে আসে নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

### Calling Attention on matters of urgent public importance

**Mr. Speaker:** I have received 7 notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Closure declared in Messrs. Calcutta Glass Silicate Works Private Ltd., at 5 &9 Kundu Lane, Calcutta since 10th February last—from Shri Ananta Kumar Bharati.

(2) Grievances of non-teaching employees of non-Government Colleges—from Shrimati Ila Mitra.

(3) Reported death of about 80 persons of small-pox during the last week in Calcutta and inaction of Corporation employees for arresting it —from Shri Kashinath Misra, Shri Sarat Chandra Das, Shri Sambhu Narayan Goswami, Shri Akshay Kumar Kolay and Shri Narayan Bhattacharyya.

(4) Suspension of bus-services in Howrah-Amta Route on the 22nd February, 1973—from Shri Kashinath Misra, Shri Narayan Bhattacharyya and Shri Sarat Chandra Das.

(5) Theft and smuggling in good's grains to the tune of Rs. 21 crores annually—from Shri Kashinath Misra and Shri Narayan Bhattacharyya.

(6) Lock-out in Saraswati Press since 21st February throwing 1,000 workers out of employment—from Shri Aswini Roy.

(7) False statement by one spokesman of Irrigation Department—from Shri Rathin Talukdar.

I have selected the notice of Shri Kashinath Misra, Shri Sarat Chandra Das, Shri Sambhu Narayan Goswami, Shri Akshay Kumar Kolay and Shri Narayan Bhattacharyya on the subject of Reported death of about 80 persons of small-pox during the last week in Calcutta and inaction of Corporation employees for arresting it. Hon'ble Minister may please make statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Ajit Kumar Panja:** On the 27th February, 1973.

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকৃষ্ট করছি এবং এর প্রতিবিধান দাবি করছি। আজকে পশ্চিম-বাংলার লক্ষ লক্ষ মানুষ খরার কবলে যখন অর্থনৈতিক অবস্থার সঙ্গে মোকাবিলা করে পৃথিবীর বুকে বেঁচে থাকার চেষ্টা চালাচ্ছে এবং আমরা যখন বিধানসভার অভ্যন্তরে টি আর জি আরের দাবি জানাচ্ছি এবং মন্ত্রিমণ্ডলী তখন অর্থের অভাবের কথা বলে তা প্রত্যাখ্যান করছেন সেই সময় ত্রাণ এবং পুনর্বাসন দপ্তরের অর্থের অপচয়ের কথা তুলে ধরে মন্ত্রিসভার কাছে রাখছি এবং এর প্রতিবিধান দাবি করছি। সম্প্রতি পশ্চিমবঙ্গের ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের যে অফিসটি বিধানসভা ভবনের পাশে অকল্যান্ড হাউসে ছিল সেটা এখন ১০ নম্বর ক্যামাক স্ট্রীটে স্থানান্তরের জন্য যে বিরাট খরচ হচ্ছে আমি তার একটা হিসাব দিচ্ছি। অকল্যান্ড হাউসে বাড়িভাড়া, বিদ্যুৎ এবং বিদ্যুৎ চালিত পাখার জন্য ৭৫৫ টাকা খরচ হত। এখন ওই একই অফিসের জন্য ওই সম পরিমাণ জায়গার জন্য অর্থাৎ ২৫,০০০ স্কোয়ার ফিটের জন্য রাজ্যসরকার খরচ বহন করছেন ৬৫ হাজার টাকা। অকল্যান্ড হাউসের মালিক হচ্ছেন ভারতের প্রতিরক্ষা দপ্তর আর ১০ নম্বর ক্যামাক স্ট্রীটের মালিক হচ্ছে ধনকুবের বিড়লা। এই ব্যবস্থার মাধ্যমে রাজ্যসরকার প্রতি বছর ৭ লক্ষ ৮০ হাজার টাকা বিড়লা সাহেবের পকেটে দেবার ব্যবস্থা করলেন এবং এই বাড়িতে গাড়ি রাখার কোন ব্যবস্থা নেই। তারপর গাড়ি রাখার জন্য বনহুগলীতে একটা গ্যারেজ ভাড়া করা হল এবং সেটার জন্য দেড় লক্ষ টাকা খরচ হয়ে গিয়েছে। ক্যামাক স্ট্রীট থেকে বনহুগলীর দূরত্ব কম পক্ষে ৪ মাইল হবে। এই দপ্তরের যে দুশোর মতো গাড়ি আছে তার জন্য অতিরিক্ত পেট্রোল বাবত কত খরচ করা হচ্ছে একবার চিন্তা করে দেখুন। আশ্চর্যের ব্যাপার, কমিশনার দপ্তরের জন্য ডালহৌসী এলাকাতে পাঁচ স্কোয়ার ফিট এক টাকা করে পাওয়া যেত। কিন্তু তা না নিয়ে বিড়লাকে এই টাকা সরকার তুলে দিচ্ছেন। কিভাবে অপচয় হচ্ছে যখন পশ্চিমবঙ্গের গ্রামের মানুষ অনাহারে গ্রামে-গঞ্জে গিয়ে দাঁড়াচ্ছে। তাই পরিষ্কারভাবে জানতে চাই, জনসাধারণের অর্থ নিয়ে এইভাবে লক্ষ লক্ষ টাকা অপচয়ের অধিকার সরকারকে কে দিয়েছে? কেন এই ধরনের ঘটনা ঘটছে? এই ব্যাপারে বলিষ্ঠ এবং সুষ্ঠু ব্যবস্থা দাবি করছি। আজকের হাউসে এই সম্পর্কে উপযুক্ত তথ্য এবং বিবৃতি দিয়ে আমাদের জানান। পশ্চিমবঙ্গের মানুষের লক্ষ লক্ষ কোটি কোটি টাকা মানুষের ত্রাণের জন্য ব্যয় না করে ত্রাণ দপ্তরের কমিশনারকে ওই বিরাট অট্টালিকা বা সৌধে রেখে রিলিফের সব টাকা গায়েব হয়ে যাচ্ছে। কেন এই ঘটনা ঘটছে? আমি এর প্রতিবিধান দাবি করছি এবং অবিলম্বে বিবৃতি ও জবাব মন্ত্রিমণ্ডলীর কাছে দাবি করছি।

[2-10—2-20 p.m.]

তাই বলে এই অর্থের অপচয় দিনের পর দিন ঘটতে পারে না। তাই আমি দাবি করছি মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন—তাঁর কাছ থেকে এর সদুত্তর চাই—এ জিনিস কখনও থাকতে পারে না।

(গোলমাল)

গরিব লোকের টাকা কেন এইভাবে খরচ হচ্ছে সেটা আমরা জানতে চাই।

**শ্রী এ এম ও গনিঃ** মিঃ স্পীকার স্যার, এটা হাফ এন আওয়ার ডিসকাসনে দেওয়া হোক।

**Mr. Speaker:** Hon'ble Members, please take your seat.

**Shri Deo Prakash Rai:** On a point of order, Sir. My point of order is this. This is not a particular party's meeting or the W.B.P.C.C. or the A.I.T.U.C. meeting. This is an Assembly House where the members—the people's representatives—are representing various opinions and parties. But I find that in the Assembly—I am not allowed to talk—they are holding party meetings.

(Several members rose to speak simultaneously)

(Noise and interruptions)

**Mr. Speaker:** Hon'ble Members, please take your seat. I am not going to hear anybody. I find that on every matter 10|20 members are standing up simultaneously. Please maintain minimum decency and decorum—when I am on my legs, please take your seat.

**শ্রীসরোজ রায়ঃ** মিঃ স্পীকার স্যার, এই জিনিসটা মেনসন বলা হয়েছে—কিন্তু এটা সাধারণ মেনসন নয়। এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ জিনিস। এ সম্বন্ধে আমি বলতে চাচ্ছি অ্যাজ এ পয়েন্ট অব অর্ডার। কিছুদিন আগে আমাদের চীফ মিনিস্টার একটা অতি গুরুত্বপূর্ণ বক্তৃতায় বলেছিলেন যে আমাদের এই রাজ্যে কোন রকম আনপ্রোডাকটিভ খরচ করতে চাই না। এবং সেই বক্তব্য একটা পলিসি ম্যাটার হিসাবে রাখা হয়েছে। তা যদি হয়, তা হলে দেশের এই দুরবস্থার দিনে যেখানে একটা টাকার মূল্য মানুষের জীবনে আজ কত বেশী সেখানে ইট ইজ আনপ্রোডাকটিভ। শুধু তাই নয়, এইভাবে টাকা তছরূপ করা হচ্ছে। এই টাকা কার পকেট থেকে যাবে? যেখানে গ্রামের মানুষ খেতে পাচ্ছে না, রিলিফ পাচ্ছে না, সেখানে এই অবস্থা? যদিও এটা মেনসনে রাখা হয়েছে তবুও আমি আপনাকে অনুরোধ করবো এর জন্য আপনি হাফ এন আওয়ার ডিসকাসন দিন।
This thing must be discussed.

**Mr. Speaker:** There is no point of order. I request the Hon'ble Minister to make a statement.

শ্রীভোলানাথ সেন বলিতে উঠিলে **জনৈক সদস্যঃ** স্যার, ত্রাণমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর কাছ থেকে আমরা এ ব্যাপারে শুনতে চাই।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে, সরকারী দপ্তরের জন্য ঘর সংগ্রহ করে বা তার ব্যবস্থা করে পূর্ত বিভাগ। সেখানে কিভাবে ঘর সংগ্রহ করা হয়েছে এবং কি তার ঘটনা সে সম্বন্ধে পূর্তমন্ত্রী সদস্যদের কাছে বলছেন।

**শ্রীভোলানাথ সেনঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি সবাইকেই গোটা ব্যাপারটি জানাচ্ছি, এর মধ্যে লুকোচুরির কোন ব্যাপার নেই। ব্যাপারটা হল, এই অকল্যান্ড হাউসটি ডিফেন্স ডিপার্টমেন্টের—গভর্নমেন্ট অব ইন্ডিয়ার। ডিফেন্স ডিপার্টমেন্ট বহুদিন ধরেই তাগিদ দিচ্ছিলেন এই বাড়িটি ছাড়ার জন্য। তা ছাড়া অকল্যান্ড হাউসের অবস্থাও কাহিল। এটা সেফ স্ট্রাকচার বলেও আমি ব্যক্তিগতভাবে মনে করি না। ৮নং থিয়েটার রোডে যেটা শ্রীঅরবিন্দ ভবন হয়েছে সেখানে ডিফেন্স ডিপার্টমেন্টের লোক ছিলেন। যখন বাংলাদেশে ট্রাবল হয় সেই সময় ডিফেন্স ডিপার্টমেন্টের কিছু লোক সেখানে ছিলেন। সেই সময় কথা ওঠে যে, এই সেন্টিনারী ইয়ারেতে শ্রীঅরবিন্দ ভবন করা হবে ঐ বাড়িটিকে। এই স্থির সিদ্ধান্ত হবার পর ডিফেন্স ডিপার্টমেন্ট বলেন যে, আমরা শ্রীঅরবিন্দ ভবন ছাড়তে রাজী আছি যদি আপনারা অকল্যান্ড হাউস ছাড়েন। কাজেই সেই অকল্যান্ড হাউস ছাড়ার প্রশ্ন আবার ওঠে। তখন কোন জায়গা আমরা খুঁজে পাই নি, যদিও প্রচুর খোঁজা হয়েছে; তারপর এটা রিকুইজিসান করা হয়। কিন্তু এটা রিকিউজিসান করার পর আজ পর্যন্ত ভাড়া ঠিক হয় নি এবং এক পয়সা ভাড়া এ পর্যন্ত দেওয়া হয়েছে বলে আমার জানা নেই—আফটার নিউ কোর্স রিকিউজিসান প্রসিডিংস হবে, কালেকটর ভাড়া ঠিক করবেন এবং সেই সময় আমাদের বক্তব্য ও তাঁদের বক্তব্য রাখা যাবে। দ্বিতীয়তঃ এই যে ভাড়া রিলিফ ডিপার্টমেন্ট দেবেন, এক টাকা, দেড় টাকা বা আড়াই টাকা যাই স্কোয়ার ফিট ধার্য হোক তার অর্ধেক ভাড়া সেন্ট্রাল গভর্নমেন্ট দেবেন। সুতরাং যে ভাড়ায় সাধারণত ভাড়া পাওয়া যায় সে ভাড়ার বেশী বেঙ্গল গভর্নমেন্টকে খরচ করতে হবে না। রিলিফের টাকা বেশীর ভাগই সেন্ট্রালের কাছ থেকে আসে। তবে আর কোথাও যাতে বাড়ি পাওয়া যায় তার জন্য চেষ্টা চলছে, পেলে সেখানে সরিয়ে নেওয়া হবে। সে সময় সেটা করা যায় নি শ্রীঅরবিন্দ ভবন করার জন্য। কারণ সেন্টিনারী ইয়ার বার বার আসে না। সেন্টিনারী ইয়ারে বাড়ি নেবার দরকার ছিল এবং আমরাও অঙ্গীকারবদ্ধ ছিলাম যে, থিয়েটার রোডের বাড়িটি নেব। এর জন্য যেটা করা হয়েছে সেটা টেম্পোরারী মেজার, যদি পাওয়া যায় অন্য কোথাও বা আপনারা কেউ সন্ধান দিতে পারেন সস্তায় ২০ হাজার ফিট পাওয়া যাবে, তা হলে আজ কেন এই মুহূর্তে আমি বদল করে দেব।

**শ্রীশচীনন্দন সাউ:** যেখানে লোককে রিলিফ দেওয়া যাচ্ছে না সেখানে এত টাকা খরচ করার কি দরকার, তাঁবু খাটিয়ে অফিস করুন না।

**শ্রীভোলানাথ সেন:** কোলকাতা শহরে তাঁবু খাটানো নিষিদ্ধ।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় স্পীকার মহাশয়, আমি পাবলিক অ্যাকাউন্টস কমিটির সদস্য হিসাবে বলতে পারি যে............

**Mr. Speaker:** Mr. Pramanik, You are a member of the Public Accounts Committee. You cannot divulge anything before the Report of the Public Accounts Committee is placed before the House. I would request you all not to press the matter any further. If you are aggrieved, if you are really agitated over the issue, you may bring in a resolution, or a motion. I will be glad to consider it. There is no scope of any debate on a mention case.

Mr. Phani Bhusan Singha Babu may now speak.

**শ্রীফণীভূষণ সিংহবাবু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খরা কবলিত বাঁকুড়া জেলার কোন রেশন দোকান থেকেই চাল, গম, চিনি পাওয়া যাছে না। এখানে বিভাগীয় মন্ত্রীকে দেখছি না, তবুও আপনার মাধ্যমে এ বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সেখানকার ক্ষেতমজুর, দরিদ্র লোকেরা সারাদিন পরিশ্রম করার পর রেশন দোকান থেকে কোন কিছু পাচ্ছে না, ফলে তারা অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে, আর আমরা তাদের প্রতিনিধিরা নিজের চোখে তা দেখছি। রেশন দোকান থেকে হঠৎ এইভাবে চিনি কি করে উধাও হয়ে গেল বুঝতে পারছি না। তা ছাড়া সেখানকার বিভাগীয় কর্তৃপক্ষ বিভিন্ন ব্যাপারে গাফিলতি করছেন এবং জনসাধারণকে নিয়ে ছেলেখেলা করছেন। আমি এই দিকে পুনরায় মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করে দাবি করছি যে, অনতিবিলম্বে বাঁকুড়া জেলার রেশন দোকানে চাল, চিনি, গম সরবরাহ করা হোক।

**Mr. Speaker:** May I invite the attention of the honourable member Shri Pankaj Banerjee. Shri Banerjee is sitting here as a member of the House and I would request him not to speak with anybody else. I would request him to be seated in his own seat.

[2-20—2-30 p.m.]

**শ্রীললিত গায়েন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করবার পর আমরা ১৭ দফা কর্মসূচি নিয়ে এগিয়ে চলেছি। আমাদের গণতান্ত্রিক মোর্চার শরিক আজকে এখানে উপস্থিত আছেন। এই ১৭ দফা কর্মসূচির মধ্যে ছিল আমরা ভূমিহীনদের মধ্যে জমি বিলি করবো। এটা অত্যন্ত আনন্দের কথা ছিল এবং আমরা ঠিকপথে চলেছিলাম। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, এখন দেখছি যে, যখন চাষীদের খাস জমি বিলি বণ্টন করা হচ্ছিল তখন জোতদার এবং জমিদাররা চুপচাপ বসেছিলেন এখন বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি, বিশেষ করে আমাদের এলাকায় জমি বিলি বণ্টন হয়ে যাবার পর, সেই গরিব কৃষক, যাদের মধ্যে জমি বিলি বণ্টন করা হয়েছে তাদের বিরুদ্ধে মামলা-মোকর্দমা করা হচ্ছে। আমাদের এই প্রগতিশীল সরকার যখন এগিয়ে যাবার চেষ্টা করছে তখন জোতদার এবং জমিদাররা এইভাবে গরিব কৃষকদের উপর মামলা-মোকর্দমা করছে। তাদের খাবার পয়সা নেই, তাদের পেটে অন্ন নেই, তারা কি করে মামলা-মোকর্দমা চালাবে। এখন তারা এসে আমাদের বলছে, আমরা ভিক্ষা চাই না, আপনারা কিছু করুন ঠেকান। এখন আমরা কি করব বলে দিন, এটাই তারা অনুরোধ করছে। মাননীয় মন্ত্রিমহাশয় এখানে উপস্থিত আছেন, তাঁর কাছে অনুরোধ করবো, এই সমস্ত গরিব কৃষকদের উপর মামলা চাপিয়ে দিয়ে তাদের আরও দুঃখের মধ্যে ঠেলবেন না। সেই জন্য আমি অনুরোধ করবো এই যে, গরিব

কৃষকদের উপর মামলা চাপানো হয়েছে, এই মোকদ্দমাগুলো পরিচালনার ভার সরকারকে নিতে হবে। সরকারের কাছে অনুরোধ করবো, এই সমস্ত গরিব দুঃখীদের আমরা অনেক দুঃখ দিয়েছি, আর দুঃখ না দিয়ে সরকার যাতে সেই সমস্ত মামলা-মোকর্দমা নিজের হাতে নেন, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, এই মামলা পরিচালনার ব্যাপারটা সম্বন্ধে যেন একটা বক্তব্য রাখেন।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মিঃ স্পীকার স্যার, গত কাল কাগজে দেখলাম যে ক্যানিং-এ ২১শে ফেব্রুয়ারী সি পি এম নেতা জ্যোতি বসুর জনসভা হবার কথা ছিল, সেই সভা ডেকেছিল স্থানীয় সি পি এম পার্টির কর্তারা। যাতে এই সভা না হয় তার জন্য সেই অঞ্চলের বাস, নৌকা, লঞ্চ সমস্ত কিছু বন্ধ করে দেওয়া হয়েছিল এবং জ্যোতিবাবু যাতে ঐ মিটিং-এ ভাল-ভাবে আসতে পারেন সেই জন্য পুলিসের নিরাপত্তার ব্যবস্থাও ছিল, কিন্তু তা সত্ত্বেও সেখানে নিরাপত্তার অভাব ঘটেছিল পুলিসের পক্ষ থেকে। যে সরকার বার বার গণতন্ত্রের কথা বলেন, আমি এই সভায় আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে দৃষ্টি আকর্ষণ করলাম এবং এর আগেও আমি একদিন বলেছিলাম, বামপন্থী বেকার বিরোধী যে কনভেনশন হয়েছিল, সেখানেও অনুরূপভাবে এই রকম ঘটনা ঘটেছিল। আজকে এই সরকার গণতন্ত্রের কথা বলেন, জ্যোতি-বাবু সি পি এম নেতা, সেটা যেমন তার পরিচয়, তার আর একটা পরিচয় আছে, সেটা হচ্ছে তিনি গ্রামবাংলার দরিদ্র মজুর, মধ্যবিত্ত মানুষেরও নেতা, তার বক্তব্যকে চেপে দেবার জন্য আপ্রাণ চেষ্টা চলছে, এই বিষয়টা আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সরকারে যারা আছেন, তাদের উচিত হবে এই বিষয়ে তাদের একটা বক্তব্য রাখা যাতে আমরা ঠিকভাবে সভা পরিচালনা করতে পারি, এই বলে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করলাম।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার সরস্বতী প্রেস একটা প্রথম শ্রেণীর প্রেস, সেখানে ছাপার কাজ ভাল হয় এবং বহু প্রাইজ এরা পেয়েছে। এই প্রতিষ্ঠানের শ্রমিকরা মালিকের কাছে একটা দাবি রেখেছিল। সেই দাবির মধ্যে ছিল অন্তর্বর্তিকালীন একটা ভাতা দেবার কথা, যতক্ষণ পর্যন্ত না বেতন বৃদ্ধির ব্যাপারটা মীমাংসা হয় এবং পূর্বে যে হারে বোনাস দেওয়া হত তা দেবার জন্য তারা দাবি রাখে। এবং শ্রম দপ্তর এই নিয়ে আলোচনা করেন এবং এই বিষয়ে ত্রিপাক্ষিক বৈঠকও চলছিল এবং, শ্রমমন্ত্রী নিজে যে বৈঠক ডেকেছিলেন, তাতে ঐ মালিকরা আসেন নি। তারপর ২১ তারিখে হঠাৎ প্রেস লক-আউট করে দেওয়া হল। সেখানে ৭৫০ জন স্থায়ী কর্মচারী এবং ২৫০ জন অস্থায়ী কর্মচারী কাজ করেন, তারা বেকার হয়ে পড়েছেন। আমি সেই জন্য আপনার মাধ্যমে শ্রম দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি এবং শ্রম মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি, তিনি যেন এই বিষয়ে হস্তক্ষেপ করে ঐ মালিকদের নিয়ে ত্রিপাক্ষিক বৈঠক ডেকে তার মাধ্যমে একটা চূড়ান্ত মীমাংসার দিকে যাতে তাড়াতাড়ি যান।

**শ্রীরবীন্দ্রনাথ ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিশেষ একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে সকাল সাতটার সময় উলুবেড়িয়া থানার অন্তর্গত যে অক্টোরয় চেকপোস্ট আছে এবং সেখানে যে আর্মড পুলিস থাকে, তারা সেখানে জনসাধারণ এবং ব্যবসাদারদের উপর যে অত্যাচার চালাচ্ছে সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সেই আর্মড পুলিসরা দীর্ঘদিন ধরে লরী আটক করে, বাস আটক করে তাদের কাছ থেকে ঘুষ নিচ্ছে। রাত ১২টা থেকে ৩টা পর্যন্ত সেখানে টাকা ঘুষ নিয়ে আত্মসাৎ করছে। তার প্রতিবাদে ওখানকার জনসাধারণ একটা ডেপুটেশন নিয়ে মাননীয় অর্থমন্ত্রীর কাছে দেন গত ২৩শে জুন, '১৯৭২ তারিখে। ওখানকার ঐ আর্মড পুলিসের দীর্ঘদিনের অত্যাচারের প্রতিকার করবার জন্য স্থানীয় ব্যবসায়ী জনসাধারণ এবং ফরওয়ার্ড ব্লকের কর্মীরা সেটা ঘেরাও করে রাখে। তখন সেখানকার আর্মড পুলিসের সুবেদার ধরম সিং বন্দুকের পেছন দিয়ে তাদের মারতে থাকে। এতে অনেকে আহত হয়েছে এবং তাদের হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে এবং তারা অকথ্য ভাষায় গালিগালাজ করে। আমি দুটোর

সময় সেখানে যাই, জনসাধারণকে ডাকিয়ে সেখানে একটা ব্যবস্থা করবার জন্য। আমরা স্পটে গেলে তারা কটূক্তি করে বলে, কত সরকার এলো, কত এম এল এ গেল, এলো, মন্ত্রী কত গেল, এলো—আমি দীর্ঘদিন আর্মড পুলিসে রয়েছি। যদি আজকে এই সুবেদারকে ট্রান্সফার না করা হয়, যদি এই আর্মড পুলিসের শাস্তির ব্যবস্থা না করা হয়, তা হলে ওখানকার জনসাধারণের মধ্যে যে উত্তপ্ত অবস্থার সৃষ্টি হয়েছে তাতে একটা অঘটন ঘটে যেতে পারে। কারণ সেখানকার জনসাধারণ তৈরি হয়ে আছে ঐ আর্মড ফোর্সের সঙ্গে মোকাবিলা করবার জন্য।

[2-30—2-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর কাছে অনুরোধ করছি যে, ঐ হাবিলদারকে ট্রান্সফারের ব্যবস্থা করা হোক। যারা সেখানে আহত হয়েছেন তারা এখনও উলুবেড়িয়া সদর হাসপতালে ডাক্তারের ট্রিটমেন্টে আছেন। ঐ বিষয়টি অবিলম্বে তদন্ত করে সুবেদার ধরম সিংকে ট্রান্সফারের ব্যবস্থা করা হোক।

**শ্রীসুধীরচন্দ্র বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার টেলিফোন যে কি চরম নুইসেন্স হয়ে দাঁড়িয়েছে সে ব্যাপারে আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাকে একটা বিল পাঠানো হয়েছে, যেটা আমার টেলিফোন নয়, এটা হচ্ছে ২৩-৭১৪১ এই নম্বরে ১০০ টাকার একটা বিল, আর একটা বিল পাঠানো হয়েছে সেটার টেলিফোন নম্বর হচ্ছে ২৩-৭৩৩২ এটার বিল হচ্ছে ৩৯০ টাকার। তারপর হচ্ছে আর একটা ব্যাপার আমি রাইটার্স বিল্ডিংস-এ ফোন করবার চেষ্টা করলাম, বললাম 'হ্যালো রাইটার্স বিল্ডিংস', উত্তর এলো 'না, হিন্দু সৎকার সমিতি।' এইভাবে বার বার চেষ্টা করেও রাইটার্স বিল্ডিংস ধরতে পারলাম না। কোন সময় বলছে হিন্দু সৎকার সমিতি, কোন সময় বলছে রামকৃষ্ণ মিশন, এই রকম অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বাড়িতে একটা ফোন ছিল সেটার নম্বর ছিল ৪৭-৪৮২২, আমার চেঞ্জ অফ রেসিডেন্স হওয়াতে আমি টেলিফোন ডিপার্টমেন্ট-কে বললাম, দয়া করে আমার টেলিফোনটা চেঞ্জ করে দিন। তারপর তারা ১লা সেপ্টেম্বর, ১৯৭২ রিসিভারটা নিয়ে গেল, তারপর এতদিন বসে আছি কোন সাড়া নেই। শুনেছি এম এল এ হলে নাকি প্রায়োরিটি পায়, কিন্তু আমি তো কোন সাড়াই পাচ্ছি না। তারপর ওয়ান ফাইন মর্নিং আমি আশ্চর্য হয়ে গেলাম যে তারা বলছে, আমাকে একটা বিল পাঠানো হয়েছে এবং সেই বিল না দেওয়ার জন্য রিমাইন্ডার দেওয়া হচ্ছে। ১লা সেপ্টেম্বর, ১৯৭২ তারিখে আমার রিসিভার নিয়ে গিয়েছে আর ১২ই সেপ্টেম্বর, ১৯৭২ তারিখে আমাকে রিমাইন্ডার দিচ্ছে এবং টেলিফোনে নাকি আমাকে রিমাইন্ডার দিয়েছে বলা হচ্ছে। তারপর আমি অ্যাকাউন্টস অফিসারকে একটা চিঠি লিখলাম

I am to draw your personal attention to para. 2 of your above letter.

তার রিমাইন্ডারের উত্তরে আমি বললাম যে, আমার লাইনটা ডিসকানেকটেড আছে এটা রিকানেকশনের জন্য

It has been stated that the fact about non-payment of bill was communicated to me over phone No. 47-4822 on 18th September, 1971 and 22nd September, 1971. It is, however, interesting to note that the telephone receiver of 47-4822 was taken away by your Department upon proper receipt on 1st September, 1971. It was reminded over the same phone on two occasions after the date when there was no existence of my telephone in my residence.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী অজয়দা এখানে উপস্থিত আছেন, তাঁর কাছেও একটা বিল এসেছে এটাতেও বলা হয়েছে রিমাইন্ডার দেওয়া হয়েছে। যদিও আমরা জানি যে, এটা সেন্ট্রালের সাবজেক্ট, তথাপি আমরা ওয়েস্ট বেঙ্গলের লোকেরা,

People of West Bengal are very much haressed for this.

তাই আমি আপনাকে অনুরোধ করছি যে, এর একটা প্রতিকার করুন, আপনর ঐ সর্বশক্তিমান হাতুড়িটা নিয়ে চলুন টেলিফোনগুলি ভেঙ্গে দিই এবং টেলিফোনের জেনারেল ম্যানেজারের মাথাটা ভেঙ্গে দিই।

**শ্রীবিজয়সিং নাহার:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কয়লাখনিগুলি রাষ্ট্রীয়করণ করা হয়েছে, তার মধ্যে যাদের কলকাতা শহরে হেড অফিস তাদের সংখ্যা হল ১৫০টি, আর আসানসোলে আরও হেড অফিস আছে। এখানকার এই অফিসগুলিতে যে কর্মচারীরা কাজ করেন, তাদের সংখ্যা প্রায় ১০০০, কিন্তু এদের সরকারে নেবার কোন ব্যবস্থা হয় নি। যার ফলে এরা কোন রকম মাইনেও পাচ্ছে না বা কাজও পাচ্ছে না। তারপর সেখানে সরকারী অফিস থেকে যে সব টেলিগ্রাম বা চিঠি আসে, সেগুলি কোম্পানীর নামে, চিঠি আসে, কিন্তু সেখানে কোন কর্মচারী না থাকায় সে চিঠিগুলি ফেরৎ চলে যাচ্ছে। তারপর যখন কর্মচারীরা অফিসে যাচ্ছে, তখন তাদের বলা হচ্ছে যে, তোমাদের আজকে চলে যেতে হবে।

এই বলে তাদের বলছে, আজকে যেতে হবে। তারা বলছে, যাব, তবে খরচ দেওয়া হোক। কিন্তু তারা বলছে খরচ দেওয়া হবে না। আবার অনেকে যেতে অসুবিধার কথা বলায় তাদের ফাইল-এ লেখা হল He is..................

এখানে শ্রমমন্ত্রী নেই, তবে রাষ্ট্রমন্ত্রী আছেন বলে তাঁর দৃষ্টি এ বিষয়ে আকর্ষণ করছি, এই যে কয়লা খনিগুলির হেড অফিস যা সব কোলকাতায় আছে তাতে প্রায় ১ হাজার বাঙালীর ছেলে চাকরি করছে, তাদের যাতে চাকরি থাকে সেদিকে তিনি লক্ষ্য রাখবেন। রাষ্ট্রীয়করণ হবার পর তারা আশা করেছিল, আমরা সরকারী কর্মচারী হব। অর্থাৎ তাদের যাতে চাকরি না যায় সেদিকে দৃষ্টি দেওয়া হোক।

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** স্যার, মাননীয় সদস্য এখানে যে বক্তব্য রাখলেন সে সম্পর্কে আমাদের সামান্য কিছু জানা আছে এবং এখানকার অফিসে যে সমস্ত কর্মচারী কাজ করতো তাদের যাতে চাকরি না যায় এ জন্য কোল অর্থারিটি-কে আমরা জানিয়েছি এবং তাঁরা জানিয়েছেন যে, কিভাবে নেওয়া যেতে পারে এবং কখন নেওয়া যাবে সে সম্বন্ধে তাঁরা চিন্তা করছেন। সুতরাং এদের যাতে কোন অসুবিধা না হয় সেদিকে আমাদের পক্ষে যতটুকু করণীয় আমরা তা করব, এই বিশ্বাস রাখি।

**শ্রীশচীনন্দন সাউ:** স্যার, আমি একটি বিশেষ বিষয়ে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সরকার বলেছেন, বিভিন্ন জেলায় শিল্পকে ছড়িয়ে দেবেন। আমাদের বীরভূম জেলায় শিল্প নেই। সেখানে একটি শিল্প আছে পাঁচাল কটন মিল। এটার জন্য বার বার বলেছি। ইন্ডাস্ট্রি মিনিস্টার-কে দু-তিনবার বলেছি ম্যানেজমেন্ট-এর সঙ্গে কথা বলেছি। প্রদীপ ভট্টাচার্যও সেখানে গিয়েছিলেন, কিন্তু কোন ফল হয় নি। সেই কটন মিল-এর সম্প্রসারণের প্রভূত সম্ভাবনা থাকা সত্ত্বেও কিছু হচ্ছে না। এই মিলের সম্প্রসারণের সঙ্গে সঙ্গে সেখানে ৫০০ জন ছেলের চাকরি হবে। অথচ এটা সম্বন্ধে বার বার বলা সত্ত্বেও দৃষ্টি আকৃষ্ট হচ্ছে না। শিল্পকে গ্রামবাংলায় ছড়িয়ে দেবার কথা যখন হচ্ছে তখন সেখানে এই ঘোষণা করা সত্ত্বেও কেন এটা গ্রহণ করা হচ্ছে না সেদিকে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরজনীকান্ত দোলুই:** স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, গত বছর খরার প্রকোপ কিভাবে পশ্চিমবাংলায় দেখা দিয়েছিল। এ বছরও লক্ষ্য করছি, মেদিনীপুর জেলার বিভিন্ন অঞ্চলে এই প্রকোপ দেখা দিচ্ছে। ঝাড়গ্রাম, গড়বেতা, কেশপুর ইত্যাদি বিভিন্ন অঞ্চলে ইতিমধ্যে খাল-বিলগুলি শুকিয়ে যাচ্ছে। যেখানে চৈত্র মাস পর্যন্ত জল থাকতো সেগুলি এখুনি শুকিয়ে যাচ্ছে। এঁরা প্রতিটি ব্লক-এ ৩৫টি করে টিউবওয়েল বসিয়েছিলেন। কিন্তু এ বছর দেখা যাচ্ছে, অনেক নলকূপ অকেজো হয়ে আছে এবং পানীয় জলের অভাব দেখা দিচ্ছে। আমি আবেদন করছি অবিলম্বে অকেজো নলকূপগুলি সারান হোক এবং কুয়া খনন করা হোক যাতে গ্রামের লোকেরা জলকষ্টে না পড়ে। সেজন্য এদিকে আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। অন্যদিকে আবার জেলায় জেলায় হাহাকার দেখা দিয়েছে এজন্য সেখানে লোকেরা কাজ পাচ্ছে না। সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, অবিলম্বে এইসব জায়গায় টি আর জি আর-এর ব্যবস্থা করা হোক।

[2-40—3-10 p.m. including adjournment]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, গত পরশু তারিখে রানীগঞ্জে হত্যাকান্ড সম্বন্ধে বিস্তারিত আলোচনার পর কয়েকটি সংবাদ আমার কাছে এসেছে এবং আমার কয়েকজন সহকর্মী সেখান থেকে ফিরে আসার পর যে সংবাদ আমি পেয়েছি সে সম্বন্ধে আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি সদস্যদের মেনসানের যে অধিকার দিয়েছেন তার জন্য আপনাকে প্রথমে ধন্যবাদ জানাই এবং মন্ত্রিমহাশয় যে স্টেটমেন্ট করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই, কেন না এটা একটা নতুন নজীর বিধানসভায় স্থাপন করা হয়েছে। গত পরশু দিন আমার সহকর্মী ফিরে আসার পর বলেছেন যে, হত্যাকান্ড সংঘটিত হয়েছে সন্ধ্যা ৬টায়; বেলা ৩টার সময় স্থানীয় পুলিস-ফাঁড়িতে সংবাদ দেওয়া হয়েছিল এবং সেখানে জেনারেল ডায়েরী লিপিবন্ধ করা হয়েছিল এবং সেই ফাঁড়ির যিনি ইনচার্জ ছিলেন দেবী ঘোষাল, তিনি সংবাদ পাওয়া সত্ত্বেও কোন অ্যাকসান নেন নি, সেখানে পুলিস পাঠান নি এবং যে হত্যাকান্ড হয়েছে তা ফাঁড়ির তিনশো গজের মধ্যে বল্লম দিয়ে খুঁচিয়ে খুঁচিয়ে পুলিসের সামনে হত্যা করা হয়েছে। সে সম্বন্ধে আমি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। এই দেবী ঘোষাল, যিনি ওখানকার ইনচার্জ তিনি ১৯৬৭ সালে জ্যোতিবাবুর আনুকূল্যে চাকরি পেয়েছিলেন এবং পাবার পর তিনি রানীগঞ্জে অবস্থান করছেন। আমি আরো মন্ত্রিমণ্ডলীর কাছে নিবেদন রাখছি যে আইন-শৃংখলার অবস্থা ক্রমশঃ অবনতির দিকে আসছে। তার কারণ পুলিস এবং স্বরাষ্ট্র বিভাগের উপর যে দায়িত্ব আছে তা যথাযথ পালন করছেন না, তাঁদের নিষ্ক্রিয়তার জন্য অবনতির দিকে যাচ্ছে সেদিকে আমি মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬৯ সালে সাঁইথিয়া শহরের অধিবাসীরা যাতে জলকষ্টে না ভোগে তার জন্য একটা জলের লাইন বসানো হয়েছিল, জলের ট্যাঙ্ক তৈরি করা হয়েছিল এবং রাস্তার কলগুলি সম্পূর্ণ করা হয়েছিল। কিন্তু দেখা গেল, পাম্পের জন্য সেখানে জল সরবরাহ করা যাচ্ছে না। বহু টাকা সরকারের খরচ হয়েছে, কিন্তু সামান্য পাম্পের ব্যবস্থা করলে সেখানে ১০।১২ হাজার লোকের জলকষ্ট নিবারণ হয় তার ব্যবস্থা কেন হচ্ছে না তার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে সত্বর এই শহরে জলের ব্যবস্থা হয় তার জন্য তাঁকে অনুরোধ করছি। আরো একটা জিনিস আমি তাঁকে জানিয়ে রাখছি, সিউড়ি শহরে বড়বাগান অঞ্চলে একটা পাম্প রয়েছে যদি সেই পাম্পটি নিয়ে গিয়ে একটা পাম্পিং স্টেসন করা হয়, তা হলে অবিলম্বে সেখানকার জলকষ্ট দূর হতে পারে। যদি এই ব্যবস্থা না করা হয়, তা হলে এরই মধ্যে জলের অভাব শুরু হয়েছে, সেখানে মহামারি দেখা দেবে। তাই আগে থেকে আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে জানিয়ে রাখছি এবং অনুরোধ করছি যেন পাম্পিং স্টেসন খুলবার ব্যবস্থা করেন।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুতর বিষয়ে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় এক-দু মাস ধরে বিভিন্ন জেলায় এবং কলকাতায় যে মশার উপদ্রব হয়েছে তা প্রায় সকলকে অস্থীর করে তুলেছে। এছাড়া এই মশার উপদ্রবের জন্য এবং চারিধারে বিশেষত কলকাতার চারিধারে জঞ্জাল জমে থাকার জন্য বিভিন্ন রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে মশার প্রাদুর্ভাব, এটা একদিনে নয়, অনেক দিনের দুরবস্থার ফলে এই মশা দিন দিন কলকাতা এবং শহরতলীতে এবং বিভিন্ন জেলাতে ছড়িয়ে পড়েছে।

আজকে আমরা দেখতে পাচ্ছি কলকাতাতে মসকুইটো কন্ট্রোল ডিপার্টমেন্টের গাফিলতি চলছে। কর্পোরেশন এই ব্যাপারে সচেতন হলে উক্ত সংস্থার কর্মীদের কাজে লাগাতে পারতেন। আমরা জানি, এই সংস্থার কর্মীদের কাজ হচ্ছে মশা মারার তেল প্রয়োগ করা। কিন্তু দেখা যায়, তারা মাত্র দু-এক বালতি তেল দিয়ে বসে থাকে এবং তারপর ডি ডি টি প্লেন জলে গুলে সেটা ছড়িয়ে দেয়। এইভাবে মশা দূর হবে না। কলকাতা শহরে যে অবস্থা চলছে বাইরে

বিভিন্ন জেলাতেও সেই অবস্থা চলছে। সেইজন্য বলছি এই যে, মসকুইটো কন্ট্রোল ডিপার্টমেন্ট গোটা আছে সেটাকে সজাগ করুন। এছাড়া বর্তমান মন্ত্রিসভা বা সরকার বিভিন্ন জেলায় মসকুইটো কন্ট্রোল ডিপার্টমেন্ট খোলার যে চেণ্টা করছেন সেটা যাতে অবিলম্বে চালু হয় এবং বিভিন্ন পৌরসভার মাধ্যমে চালু হয় সেই বক্তব্য আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি।

## Governor's reply to the message of thanks

**Mr. Speaker:** Honourable Members, in accordance with rule 23 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I am to report that the following reply to the address of thanks has been received from the Governor:—

"Raj Bhawan,
Calcutta, February 21, 1973.

Dear Mr. Speaker,

I shall be obliged if you kindly convey to the Members of the Legislative Assembly that I have received with great satisfaction your message of thanks for the speech with which I opened the present session of the West Bengal Legislative Assembly.

Yours sincerely,
A. L. DIAS
Governor of West Bengal."

## LAYING OF REPORT

### The Annual Report on the Working and Affairs of the Kalyani Spinning Mills Ltd. for the year 1970-71

**Shri Atish Chandra Sinha:** Sir, I beg to lay the Annual Report on the Working and Affairs of the Kalyani Spinning Mills Ltd. for the year 1970-71.

**Mr. Speaker:** Now we take up non-official business.

(At this stage the House was adjourned for 20 minutes)

(After adjournment)

[3-10—3-20 p.m.]

## Private Member's Business

**শ্রীসত্য ঘোষাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটা হলো যেটা, সেটা আমি পড়ে দিচ্ছি।

Sir, I move that this Assembly is of opinion that in order to check spiral rise in prices of daily necessities and essential commodities, the wholesale trade in wheat, rice, coarse grains, pulses, sugar, edible oils, kerosene, standard cloth and essential drugs be immediately taken over by the Government and distribution of these commodities be made through public distribution system by providing for adequate number of fair price shops in rural and urban areas.

এই প্রস্তাবটা আমি এই সভায় উপস্থিত করছি এই কারণে যে আজকে খুব বিখ্যাত উক্তিকে একটু ঘুরিয়ে বলছি যে............

Spectre is hunting India and West Bengal, the spectre of price rise

মানে একটা ভূত বললে অন্যায় বলা হবে, একটা বিরাট অতিকায় দানব। সেই দানব সমগ্র ভারতকে তথা পশ্চিমবঙ্গকে গ্রাস করছে। এই দানব হল মূল্যবৃদ্ধির দানব এবং এই ব্যাপারে প্রত্যক্ষ অভিজ্ঞতা আমাদের সকলের আছে, এবং বিশেষ করে খুব বেশী কথা বলার দরকার হবে না যে, জিনিসের দাম বাড়ছে এবং এটা আমাদের নিত্যকারের অভিজ্ঞতার মধ্যে দেখছি। সুতরাং আমি খুব বেশী তথ্যে যাব না, তথাপি খুব সংক্ষেপে কয়েকটি কথা বলে আমার প্রস্তাবকে সমর্থন করবার জন্য আমি আপনার মাধ্যমে এই সভাকে অনুরোধ করছি। আজকে রাজনীতি-বিদ, অর্থনীতিবিদ, বিজ্ঞানী, এমন কি যারা মুনাফা লুঠ ক'রে দ্রব্যমূল্য বৃদ্ধি করে তারাও সকলে মিলে এই সমস্যা নিয়ে ভীষণ চিন্তা বোধ করছেন। সুতরাং আজকে এই ব্যাপারে খুব বেশী দ্বিমত নাই এবং যদি আমরা এই দ্রব্যমূল্যকে চেক করতে না পারি এবং দ্রব্যমূল্য বৃদ্ধিকে রোধ করতে না পারি, তা হলে আমাদের সমগ্র প্রয়াস এবং পরিকল্পনা ব্যর্থ হয়ে যাবে। গরিবী হটাও যে আন্দোলন সেই আন্দোলনও ব্যর্থ হয়ে সেটা মিথ্যায় পর্যবসিত হয়ে যাবে। আজকে আমরা জানি সংখ্যাতত্ত্বের কথার মধ্যে যদি না যায়, আমরা জানি ১৯৬০-৬১ সালের হিসাব যদি দেখি, তা হ'লে সারা ভারতবর্ষের ক্ষেত্রে যেখানে মাসে ২০ টাকা অর্থাৎ দারিদ্রসীমার নীচে যারা বাস করেন এমন লোকের সংখ্যা সারা ভারতবর্ষের ক্ষেত্রে শতকরা ৪০, আর আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে শতকরা ৭০। সুতরাং এই দারিদ্রসীমার নীচে যে আমরা বাস করছি এর উপর গ্রামাঞ্চলে দ্রব্যমূল্য যদি বৃদ্ধি ঘটতে থাকে, তা হলে সেই অবস্থা যে কতদূর অসহনীয় হয় তারই মাত্র কয়েকটা কথা আমি এখানে বলতে চাচ্ছি। এক নম্বর হচ্ছে এই দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটছে যেখানে সেখানে এই প্রশ্ন উঠে যে দ্রব্যমূল্য বৃদ্ধি খরার জন্য, অজন্মার জন্য ঘটছে, কিন্তু এটা খরা বা অজন্মার ব্যাপার নয়, গত দশ এগারো বছর ধরে ১৯৬১ থেকে ১৯৭১ সাল পর্যন্ত হিসাব করলে দেখা যাবে, দ্রব্যমূল্য বৃদ্ধি একটা নিয়মিত ফিচার।

এটা বাড়তে বাড়তে আমরা দেখছি, গত বছরের যে হিসাব পাওয়া গেছে, এই দ্রব্যমূল্য জেনারেল প্রাইস ইনডেক্স শতকরা ১৪ ভাগ স্বাভাবিক বৃদ্ধি হয়েছে। এই একটা ঘটনাই প্রমাণ করে যে, সংকটকে লঘু করে দেখার কোন কারণ নাই। ঠিক এই রকমভাবে গমে বেড়েছে তিন পার্সেন্ট, তেলে সাত পার্সেন্ট, গত বছর সেটা কমে গিয়েছিল চার পার্সেন্ট, এইভাবে ক্রমাগত বেড়ে যাচ্ছে। সেজন্য এই দ্রব্যমূল্য বৃদ্ধি সম্পর্কে আমাদের একটা কিছু করার আছে। টাইমস অব ইন্ডিয়া, জানুয়ারি ১লা, ১৯৭৩, তাতে ডঃ পি শর্মার যে রিপোর্ট বেরিয়েছে, তাতে তিনি বলেছেন—

Official index of wholesale price has risen by 14 per cent. over this year. This is something that has never happened before, not even during the drought years of 1965-66 and 1966-67.

অর্থাৎ প্রায়শঃই এই দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য খরাকেই দায়ী করা হয়, আরও অনেক জিনিসকে দায়ী করা হয়, কিন্তু একটা কারণ যে তথ্য এবং তত্ত্বকে খাড়া করা হয়, তার মধ্যে খরাকেও দায়ী করা হয়। এই যে ডঃ পি শর্মার রিপোর্ট, তাতেও প্রমাণ করে যে, খরাও একটা কারণ। এটা হল জেনারেল ফিচার, ঘুরিয়ে বলতে গেলে দ্রব্যমূল্য বৃদ্ধি হলে আস্তে আস্তে ধাপে ধাপে বাড়তে বাড়তে এক এক সময় সেটা অস্বাভাবিকভাবে ফেটে পড়ে, তখন সেটা লাফিয়ে লাফিয়ে বাড়তে থাকে, সেজন্য এটা নয় যে খরাই এর কারণ। একটা প্রশ্ন উঠতে পারে যে, আমাদের দেশে উন্নয়নশীল দেশের পক্ষে, দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটতে পারে আমাদের দেশে ভারি শিল্পে অর্থ বিনিয়োগ করতে হয়, কনজিউমার গুডসের ক্ষেত্রে অর্থ বিনিয়োগ করতে হয় সাধারণভাবে এটাকে ঠিক বলে সাময়িকভাবে মেনে নিলেও তারপরে যদি আমাদের পরিকল্পনায় অর্থনীতির সুষ্ঠু বন্টন ব্যবস্থা থাকে এবং মূল্য নিয়ন্ত্রণ যদি করতে পারি, তা হলে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় এবং অন্যান্য দেশেও এভাবে করার চেষ্টা করা হচ্ছে বিভিন্ন সমাজতান্ত্রিক দেশে করতে পেরেছে। সুতরাং সেই সমস্ত উদাহরণ দিয়ে সময় নষ্ট করতে চাই না। কারণ, আজকে বোধ

হয় এই বাপারে কোন বিতর্ক নাই। মুদ্রাস্ফীতির কথা উঠেছে, এটাও ঠিক নয়, মুদ্রাস্ফীতি এর একমাত্র কারণ নয় এবং অনিবার্য কারণ নয়। উৎপাদন ব্যবস্থার জন্য যত টাকা দরকার হয়, তার চেয়ে অনেক বেশী প্রাইভেট ক্যাপিটালিস্ট সেক্টারে কমার্শিয়াল সেক্টারে বিনিয়োগ করা হয় এবং এই এক্সেস সাপ্লাই দিয়ে বিগ্ প্রডিউসাররা হোর্ড করে অভাব সৃষ্টি করে এবং তারাই বাজার নিয়ন্ত্রণ করে। তার ফলে মূল্যবৃদ্ধি ঘটে, এটা ঠিকই। এখানে প্রশ্ন উঠেছে, কেউ কেউ তুলেছেন, পাকিস্তান আমাদের দেশ আক্রমণ করার ফলে এবং বাংলাদেশ থেকে আমাদের দেশে রিফিউজী আসার ফলে এবং মুক্তি সংগ্রামীদের সাহায্য করার ফলে এবং ডেফিসিট করার জন্য মূল্যবৃদ্ধি ঘটেছে। এই যুক্তি ঠিক নয়। কারণ এই মুক্তিযোদ্ধা এবং উদ্বাস্তুদের জন্য আমাদের ব্যয় হয়েছে ৭০০ কোটি টাকা, সেই সময় টোটাল ব্যাংক ক্রেডিট টু দি গভর্নমেন্ট ডিউরিং ১৯৭১-৭২ ১,১৮২ কোটি টাকা, এবং শুধু তাই নয়, তারপরে ১৯৭২ সালে মার্চ মাসে যখন রিফিউজীরা চলে গিয়েছে, একজনও রিফিউজী আমাদের দেশে নাই, তখন ব্যাংক ক্রেডিট এপ্রিল থেকে জুলাই, ১৯৭২ সাল, এর মধ্যে আরও বেড়েছে ৫৯২ কোটি টাকা। তাই একে দায়ী করা যায় না, রিফিউজীদের দায়ী করতে পারেন না। কেউ কেউ দাবি করেন মজুরী বৃদ্ধি, বোনাস ইত্যাদির জন্য—কারণ হিসাবে এগুলিকে চালিয়ে দেওয়া হয়, জিনিসপত্রের দাম বেড়েছে, এটাও ঠিক নয়। ন্যাশনাল কমিশন অন লেবার বলছে

Whereas cost as proportionate to total costs of manufacture has registered a decline and the sale is true about the workers' sphere is value added by manufacture.

সুতরাং এগুলি একটাও ঠিক নয়। কাজেই এই ধরনের যে যুক্তি বা ডিটেইল তার মধ্যে যেতে চাচ্ছি না, তার কোন প্রয়োজনও নাই। এই কারণে আমরা যেতে চাচ্ছি না যে, প্রস্তাবে আমরা ধরে নিয়েছি, এটা সর্বজনস্বীকৃত যে মূল্যবৃদ্ধি ঘটেছে এবং খরা এবং মজুরী বৃদ্ধি বা পাকিস্তানী যুদ্ধ বা মুক্তি সংগ্রামীদের সাহায্য করা এগুলি তার কারণ নয় এবং এগুলি তার জন্য দায়ী নয়। এগুলি বাদেই মূল্যবৃদ্ধি তার নিজস্ব গতিতেই দেখা দিয়েছে আমাদের দেশে, এবং সেই মূল্যবৃদ্ধি ক্রমাগতই বেড়ে চলেছে।

[3-20—3-30 p.m.]

সেইজন্য আমি এই দৃষ্টিভঙ্গি নিয়ে এই কারণগুলির কথা বলতে চাচ্ছি। আর একটা কথা তাঁরা বলেছেন প্রস্তাবের মধ্যে—কোর্স গ্রেনস্ যেমন চাল, ডাল, গম ইত্যাদির কথা বলেন নি—স্ট্যান্ডার্ড জিনিস যেমন চিনি, তেল, এসেনসিয়েল ড্রাগস-এর কথাও বলেছেন। সেই সম্পর্কেও আমি দু-একটি কথা এখানে বলছি। আখের টোটাল স্টক কত ছিল? ৪৫ লক্ষ টন আগের বছরের তুলনায় বেশী। তা সত্ত্বেও চিনির দাম বাড়লো কেন? কারণ চিনিকলগুলির মালিক তারা বোম্বের প্রস্তাব এখানে মানেন নাই। ইতিমধ্যে চিনির দাম বাড়িয়ে দেবার ফলে গত এক বছরে অতিরিক্ত দুশো কোটি টাকা তারা মুনাফা করেছে। আর ওষুধের ক্ষেত্রে? ওষুধের উৎপাদন বেড়েছে। কিন্তু টেরিফ কমিশনের রিপোর্টে দেখছি, পাইকারী বিক্রয় মূল্য উৎপাদন মূল্য থেকে ১৩০ পার্সেন্ট থেকে সাড়ে তিনশো পার্সেন্ট বেশী। আর কাপড়ের বেলায়ও ছয়শো থেকে দু হাজার পার্সেন্ট বেশী। কাপড়ের দামও বেড়েছে, গত কয়েক বছর ধরে ক্রমাগত বাড়ছে। গরিব যে কাপড় ব্যবহার করে তার উৎপাদন কমছে, এবং ধনীরা যে কাপড় ব্যবহার করে তার উৎপাদন বাড়ছে। অবশ্য সামগ্রিকভাবে উৎপাদন বাড়ছে। এই মূল্যবৃদ্ধির ফলে লক্ষ লক্ষ দরিদ্র লোকের মধ্যে একটা অসহনীয় অবস্থা সৃষ্টি হয়েছে। ক্রমাগত মূল্যবৃদ্ধির ঝোঁকটা বেড়ে চলেছে বিরামবিহীনভাবে। এটাকে চেক দেওয়া দরকার। এই চেক দেবার জন্য কতকগুলি জিনিসের প্রতি লক্ষ্য রাখা দরকার। এই মূল্যবৃদ্ধির প্রধান কারণগুলি কি কি? প্রথম কারণ একচেটিয়া পুঁজির বিকাশ এবং একচেটিয়া পুঁজির সর্বগ্রাসী কর্তৃত্ব। এদের ডেলিবারেট ম্যানুভারিং—সুকৌশলে ও সুপরিকল্পিতভাবে উৎপাদিত জিনিসকে বাজারে সরবরাহ এবং জিনিসপত্রের সরবরাহে ক্রমে অভাব সৃষ্টি করে অন্যান্য কায়দায় সুযোগসুবিধা ব্যবহার করে জিনিসপত্রের দাম ক্রমাগত বাড়াবার চেষ্টা করছে। এদের এই চক্রান্ত যদি আমরা ভাঙতে না পারি তা হলে দ্রব্যমূল্য বৃদ্ধির যে সংকট, তাকে আমরা রোধ করতে পারবো না।

এটার মূলে আঘাত হানা এই দ্রব্যমূল্য রোধের ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ কাজ। এই কাজ যদি আমাদের করতে হয়, তা হলে এই সমস্ত নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের উৎপাদন ও বিলি-বণ্টনের যে ব্যবস্থা আছে, তার উপর আমাদের কর্তৃত্ব আনতে হবে। সেইজন্য আমি প্রস্তাবে বলেছি, ইমিডিয়েট টেক ওভার করবার কথা। এখনই তা নিয়ে নিতে হবে। একটা উদ্দেশ্য নিয়ে আমাদের কাজ করতে হবে। শুধু যে অথনৈতিক সংকট তা নয়, একে কেন্দ্র করে রাজনৈতিক সংকট এবং সামাজিক সংকটও এই দ্রব্যমূল্য সৃষ্টি করছে। এই মূল্যবৃদ্ধির গোড়ায় যে আঘাত হানার চেষ্টা আমরা করছি, একচেটিয়া পুঁজিকে খর্ব করবার জন্য সেখানে ন্যাশানালাইজ করবার দিকে অগ্রসর হবার চেষ্টা করা হচ্ছে। যেখানে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল চক্র জোর আছে, রাজনৈতিক দিক থেকে তাতে বাধা সৃষ্টি করবার জন্য। যেমন অন্ধ্রে, আসামে, উড়িষ্যায়, উত্তর-প্রদেশে, তারা হাঙ্গামা করছে, এক মহাজোট গঠন করার চেষ্টা চলছে জয়প্রকাশ নারায়ণজীকে নিয়ে, তারা প্রয়াস চালাচ্ছে হল্টিং-এর। এই যে প্রয়াস তাঁরা চালাচ্ছেন ন্যাশালাইজেশন-কে পেছন দিকে ঘুরিয়ে দেবার রাজনৈতিক চেষ্টা করছেন, তাকে এখনই আঘাত করবার দরকার আছে এই নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধির ফলে আমরা দেখছি বেশীরভাগ লোক ওয়েজ আর্নার-এ পরিণত হয়েছে। এই ইন্ডিপেন্ডেন্ট সেল্‌ফ যারা আজ ওয়েজ আর্নার-এ পর্যবসিত হয়েছে তাদের সংখ্যা আজ শতকরা ৩৪ থেকে শতকরা ৪৫ বেড়েছে। সেল্‌ফ এমপ্লয়েড লেবার-এর সংখ্যা বেড়ে চলেছে, ওয়েজ লেবার-এর গ্রোথ রেট ৩৪ থেকে ৪৫ পার্সেন্ট বেড়েছে। তার ফলে ক্ষেতমজুরের সংখ্যা বাড়ছে। এই দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে বিরাটসংখ্যক মানুষ দারিদ্র্য ও হতাশার শিকার হয়েছে। আমরা আজকে যেভাবে সামাজিক জীবনকে পুনর্গঠন করতে চাচ্ছি, তার পক্ষে এই অস্বাভাবিক দ্রব্যমূল্য বৃদ্ধি বাধা সৃষ্টি করছে। সেজন্য সামগ্রিকভাবে সমস্যার আকার দেখে তার উপর আমাদের সজোরে আঘাত হানতে হবে। কাজেই স্টেট ট্রেডিং করে রাষ্ট্রকে সরাসরি হস্তক্ষেপ করতে হবে। রাষ্ট্রকে মনিটারি পলিসি ও অন্যান্য প্রয়োজনীয় ফিসক্যাল মেজার্স-ও সরাসরি হাতে নিতে হবে। শুধু ফুড কর্পোরেশন করে তার উপর খাদ্য প্রোকিওর করবার ভার দিলেই হবে না, সে ফেলিওর হয়েছে। এই ফুড কর্পোরেশন সম্পর্কে অর্থমন্ত্রী চ্যবন পার্লামেন্টে বলেছেন, শুধু ফুড কর্পোরেশন নয়, স্টেট মার্কেটিং এজেন্সিও গড়ে তুলতে হবে। যে মার্কেটিং এজেন্সির উপর থাকবে সেটা হচ্ছে অর্গানাইজিং অব দি কন্ট্রোল অন হোলসেল ট্রেড। সমস্ত ট্রেডকে তারা কন্ট্রোল করবে। সেই মার্কেটিং এজেন্সি তারা এখানে ডাইরেক্টলি বা বাই ফেয়ার প্রাইস শপ বা অন্যান্য এজেন্সির মাধ্যমে বণ্টনের ব্যবস্থা করবে। ধান-চাল, গম, বা ঔষধ বণ্টনের ব্যবস্থা করবে এবং সর্বস্তরে জন-সাধারণের সহযোগিতা নিয়ে যদি আমরা এইভাবে এজেন্সি করতে পারি, তা হলে আমরা কিছুটা সংকটের মোকাবিলা করতে পারবো এবং এর ফলে গরিবের উপর মহাজনের যে অত্যাচার চলে গ্রামাঞ্চলে সেটা কমে যাবে এবং এর ফলে যে টাকা আসবে তাতে সরকারের আয় বাড়বে এবং সেই টাকার কিছুটা অংশ উন্নয়নের কাজে লাগানো যাবে। এই প্রশ্ন উঠতে পারে, ঘাটতি দেশে কি করে হবে? আমি বলবো, ঘাটতি বলেই বেশী করে করতে হবে। ঘাটতি বলেই তো যুদ্ধ-কালীন ইংলন্ডে এবং ব্রিটেনে তারা এইভাব অবস্থার মোকাবিলা করেছিলেন। আমাদের দেশ দারিদ্রের দেশ এবং এখানে যদি গরিবী হটাও আমরা সার্থকভাবে করতে চাই, যে স্পেকটার অফ পভার্টি এবং স্পেকটার অফ প্রাইস রাইস যা আমাদের পুত্র, জায়া হয়ে ঘরে ঘরে ফেরে তাকে যদি দূর করতে চাই তা হলে আসুন আমরা বিধানসভায় এই প্রস্তাব পাস করে অগ্রসর হই।

**শ্রীভবানী সিংহ রায়ঃ** মাননীয় স্পীকার মহোদয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলা থেকে প্রায় আট হাজার তন্তুশিল্পী বিধানসভা অভিযান করেছিলেন। তাদের রাজভবনের সামনে আটকান হয়েছে। আপনি জানেন যে, এর আগে এখানে আলোচনা হয়েছে সুতা না পাওয়ার জন্য তাঁতীরা অভুক্ত রয়েছে। আমি ক্ষুদ্র এবং কুটির শিল্প দপ্তরের মন্ত্রীকে অনুরোধ করবো, তিনি যেয়ে তাঁদের সঙ্গে দেখা করুন এবং তাঁদের কথা শুনুন এবং যথাবিহিত ব্যবস্থা করলে ভাল হয়।

**শ্রীশিশিরকুমার ঘোষঃ** মাননীয় স্পীকার স্যার, আমি একটা বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৯ মাস ধরে ব্রিটানিয়া কারখানা বন্ধ থাকার পর মুখ্যমন্ত্রী

এবং শ্রমমন্ত্রীর বার বার প্রতিশ্রুতি সত্ত্বেও গত জানুয়ারি মাসে ব্রিটানিয়া কারখানা খোলার কথা ছিল, কিন্তু খোলা না হওয়ায় তারা এসে এসপ্ল্যানেড ইস্টে জড় হয়েছে। আমি আশা করবো শ্রমমন্ত্রী গিয়ে তাদের কষ্ট শুনবেন এবং কবে খুলবে তা বলবেন।

**Mr. Speaker:** There are four amendments on the resolution. All the amendments are in order. I call upon Shri Timir Baran Bhaduri to speak.

**Shri Timir Baran Bhaduri:** Sir, I beg to move that in line 3, for the word "whole-sale", the words "entire" be substituted.

Sir, I beg to move that in line 4, for the words "taken over", the word "nationalised" be substituted.

Sir, I beg to move that in lines 5 and 6, from the word beginning with "public distribution system" and ending with "rural and urban areas", the words "ration shops in rural and urban areas under statutory rationing system" be substituted.

মাননীয় স্পীকার মহোদয়, আজকে এই সভায় যে প্রস্তাব মাননীয় সদস্য সত্যবাবু রাখলেন, তিনি নিজে তার সংগে এক হতে না পেরে পাইকারী ব্যবসা রাষ্ট্রীয়করণের কথা বলেছেন, আমি এর বিরোধিতা করছি। এর বিরোধিতা করছি এই কারণে যে আমার দাবি বা আমার কথা পূর্ণাংগ রাষ্ট্রীয় ব্যবস্থা, ইংরাজীতে যাকে বলে মনপলি স্টেট ট্রেডিং। কেননা উনি স্বীকার করলেন, ভারতবর্ষে মূল্যবৃদ্ধি, মূল্যস্ফীতি যেভাবে ঘটেছে এবং পশ্চিমবাংলায় বিশেষ করে গ্রামে প্রায় শতকরা ৭০ জন লোক ২০ টাকার নীচে খরচ করতে পারে না। এইটা যদি সত্য হয়, তা হলে মজুতদারদের যে চরিত্র, কালোবাজারীর যে চরিত্র আমরা পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে দেখে এসেছি তাতে রাষ্ট্রীয়করণ করতে গেলে শুধু পাইকারী ব্যবসা রাষ্ট্রীয়করণ করলে হবে না, তার সংগে খুচরা ব্যবসাও রাষ্ট্রীয়করণের মধ্যে আনার দরকার হবে।

[3-30—3-40 p.m.]

কেননা আপনি জানেন, যখন চাল-ধানের আক্রা হয় তখন দেখা যায় গ্রামাঞ্চলের ছোট ছোট ছেলে-মেয়েরা রেলপথে সাইকেলে করে নানাভাবে চাল বা গম নানা জায়গা থেকে নিয়ে আসে। এবং তাদের সেই বেকারত্বের সুযোগ নিয়ে ঐ মজুতদার, ঐ কালোবাজারীরা তাদের দিয়ে টাকা ইনভেস্ট করে এগুলি করায়। এইভাবে সেই সমস্ত মাল শহরে বা কেন্দ্রে নিয়ে এসে সেগুলি গুদামজাত করা হয়। যখন দেখা যায় হাটে, বাজারে, গঞ্জে ন্যায্যমূল্যে জিনিস পাওয়া যাচ্ছে না, তখন সেখানে একটু বেশী টাকা দিলেই অন্ধকার ঘর থেকে সেই জিনিস এসে যায়। যখন দেখা যায় চিনি পাওয়া যাচ্ছে না, চাল পাওয়া যাচ্ছে না, তখন আপনি একটু বেশী টাকা দিয়ে সেগুলি নেবার চেষ্টা করুন, নিশ্চয় পাবেন। আজকে দেখুন, প্রায় ৭০ জন লোক ২০ টাকার বেশী খরচ করতে পারে না। আজকে এখানে দারিদ্র্য, অনাহার থাকা সত্ত্বেও স্বাভাবিক প্রশ্ন আসবে পাইকারী ব্যবসা যদি রাষ্ট্রীয়করণ করা যায়, তা হলে খুচরা ব্যবসায়ী বেকার হবে। আমি বলতে চাচ্ছি, কেন বেকার হবে? আমাদের হাটে, গঞ্জে, শহরে রেশন প্রথা চালু আছে, সেই রেশন সপ এবং সেখানে ছোট ছোট দোকান আছে খুচরা দোকানদার তাদের সেই মাল বিক্রি করবে। মাঝখানে কেউ থাকবে না। সরকারী ক্রেতা এবং সরকারই হবে বিক্রেতা। আমরা শুনছি খাদ্যমন্ত্রী বলছেন এবং এই সভার সদস্যরা বলছেন, পশ্চিমবাংলার ক্ষেত্রে খাদ্যদ্রব্যের ব্যাপারে একটা কঠিন সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমরাও এটা স্বীকার করি যে, কঠিন সমস্যা, নিশ্চয় একটা পথ ধরে সেটা সমাধান করতে হবে। তা না করলে এই সমস্যা থেকেই যাবে, মাঝখানে ঐ মজুতদার ও মুনাফাখোরের সুযোগ থেকেই যাবে। তাই আমি বলছি যে, মজুত-দার যারা রয়েছেন তাদের আজকে যা চরিত্র তা আমরা সবাই জানি। তাদের হাতে এতো ব্ল্যাক মানি জমা আছে সেই টাকা দিয়ে আইনকে বশীভূত করে নেবে। আমরা দেখেছি, ঐ মূল্যবৃদ্ধির ব্যাপারে তাদের হাতে কি ধরনের শক্তি থাকে। আমরা দেখতে পাই সরকার নানাভাবে চেষ্টা করে রোধ করবার, কিন্তু পারে না। সরকার যে চেষ্টা করেন তা ঐ কালোবাজারী মজুতদার

তা ব্যর্থ করে দেয়। আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি যে ফুড কর্পোরেশন আছে সেখানে সরকারী বা বেসরকারী লোকজন জড়িত আছেন। সেখানে লোডিং ও আনলোডিং ব্যাপারে স্টোরিং-এর ব্যাপারে, কি সাংঘাতিক ঘটনা ঘটে। বি ডি ও-কে দায়িত্ব দেওয়া হল, গুদামে যা মাল আছে তা এনকোয়ারী কর। অদ্ভুত ব্যাপার, সেখানে স্টোরিং এজেন্টের কাছে বি ডি ও সাহেব এনকোয়ারী করতে গেলেন গুদামে কত মাল আছে। বি ডি ও বাইরে বসে থাকলেন, গুদামে মাল ওজন হতে লাগলো—একই মাল ওজন হল গুদামে, আবার সেই মাল পিছন দিয়ে নিয়ে গিয়ে আবার ওজন হল বি ডি ও-র সামনে। এই হল এনকোয়ারী বি ডি ও সাহেবের। তিনি টোট্যাল ওয়েট নিলেন। এই এনকোয়ারী হল একটা নিছক ধাপ্পা ছাড়া আর কিছুই নয়। এই কঠিন সমস্যাকে যদি সমাধান করতে হয়, তা হলে আমার যে বক্তব্য, পূর্ণ রাষ্ট্রীয় বাণিজ্য-করণ করতে হবে।

তা না হলে এই হাকিমী চিকিৎসা করলে হবে না। যখন বিজ্ঞানের যুগ ছিল না, তখন লোকে এসব করতো। আমাদের ছোটবেলায় দেখেছি ঠাকুমা, দিদিমারা ঝাড়ফুঁক দিয়ে বা হরির তলায় মানত দিয়ে এসব ভাল করতেন, কিন্তু আজকের দিনে এসব দিয়ে আর কাজ হবে না। মেডিক্যাল কলেজে স্পেশালিস্ট ডাক্তার দিয়ে দেখিয়ে অপারেশন করতে হবে। অর্থাৎ এই জায়গায় আমাদের মানসিকতাকে নিয়ে যেতে হবে এইভাবে আমাদের চিন্তা করতে হবে। কারণ একটা ফুটো কলসির মধ্যে জল রাখলে সেই ফুটো দিয়ে জল বেরিয়ে আসবেই, এটা তার নেচার। কাজেই সেইভাবে যদি কালোবাজারী, মজুতদারী বন্ধ করতে হয়, তা হলে কঠোর হস্তে দমন করা দরকার। আজকে এই ভয়াবহ অবস্থাটা অনুধাবন করবার জন্য আমি সকলকে অনুরোধ করছি। ফসল কাটার ৬ মাস পরে যদি একথা বলা হয়, তা হলে ফল হবে না, এটা করা উচিত ছিল ফসল যখন উঠছে সেইসময়। কারণ গ্রামের গরিব মানুষ, যারা ২।৪ বিঘা জমি থেকে ফসল তুলেছে তাদের কাছ থেকে ঐ মজুতদার, কালোবাজারীর দল ফসল নিয়ে এসেছে যেহেতু তারা আগেই দাদন দিয়ে রেখেছিল। আমি স্যার, গ্রামাঞ্চলে থাকি, আমি জানি কি ধরনের হাত তারা প্রসারিত করে রেখেছে। আগে থাকতেই চাষীর অভাবের সময় তারা দাদন দিয়ে রাখে এবং ফসল ওঠার সময় তারা সমস্ত ফসল নিয়ে চলে যায়। লাভটা হয় ঐ মজুতদারের। তারপর স্যার, ঘাটতির নানা কারণ আছে। কৃষি নীতিও তার সাথে জড়িত আছে। আমি স্যার, এ নিয়ে খুব বেশী বলব না, তবে আমাদের এই ঘাটতির কারণগুলি নিয়ে চিন্তা করা দরকার। স্যার, পশ্চিমবাংলার চাষীদের কেন্দ্রীয় গভর্নমেন্ট থেকে বৈদেশিক মুদ্রা আহরণ করার জন্য এই বলে উৎসাহিত করা হল যে, তোমরা ধানের জমিকে পাটের জমিতে রূপান্তরিত কর। আমরা দেখেছি প্রচুর পরিমাণে ধানের জমি পাটের জমিতে রূপান্তরিত হয়েছে কেননা পাট রপ্তানী করে আমরা বৈদেশিক মুদ্রা আহরণ করি। ভাল কথা, নিশ্চয় হওয়া উচিত। তা ছাড়া আমরা দেখেছি ডুয়ার্সে চা-বাগিচা করে বৈদেশিক মুদ্রা আহরণ করা হচ্ছে, এটাও একটা ঘাটতির কারণ। তাই বলব, স্যার, দায়িত্ব কেন্দ্রীয় সরকারের কাজেই আমরা নিশ্চয় এই ঘাটতি পূরণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ভিক্ষা করতে যাব না। যে পশ্চিমবাংলা থেকে হাজার হাজার লাখ লাখ টাকা বৈদেশিক মুদ্রা আহরণ করা হচ্ছে এই ভারতবর্ষের উন্নতির জন্য সেই পশ্চিমবাংলার খাদ্য ঘাটতির কথা বলতে গেলেই দেখা যায়, কেন্দ্রীয় সরকার নাক উঁচু করেন। আর আমাদের সরকার এমনভাবে চান যাতে মনে হয় আমরা যেন ভিক্ষা করতে গিয়েছি। একথা জানা দরকার যে, এটা পশ্চিমবাংলার দরিদ্র জনসাধারণের ভিক্ষা চাওয়া নয়, এটা তাদের ন্যায্য দাবি। আদায় করতে খাদ্যমন্ত্রী একবার দিল্লী গেলেন কি গেলেন না, আমেদ সাহেব মঞ্জুর করলেন কি করলেন না, এইসব করলে হবে না, সরকার এবং জনসাধারণকে দায়িত্ব নিতে হবে এবং প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করতে হবে। এসব কথা বললেই ও'রা ঐক্যের কথা বলেন, হ্যাঁ, ঐক্য আমরা নিশ্চয় চাই, কিন্তু আমাদের দাবির কথাও বলতে হবে। এই প্রসঙ্গে বলি স্যার, চাকরির ব্যাপারে দেখেছি, বিহারের মুখ্যমন্ত্রী বলছেন, বিহার বিহারীদের, আসামের মুখ্যমন্ত্রী বলছেন, আসাম আসামীদের, আমি একটা কথা জিজ্ঞাসা করি তা হলে ভারতবর্ষ কাদের? আমরা এর ভেতর বিভেদ আনতে চাই না। কিন্তু এটা পশ্চিমবাংলার মানুষের

দাবি। এই ঘাটতি পূরণ করতে গেলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেই ঘাটতি পূরণ করতে হবে। এইভাবে না করলে মূল সমস্যার কোন সমাধান হবে না। নিছক গায়ে হাত বুলিয়ে এই সমস্যার সমাধান করা যাবে না। আমাদের অর্থনীতি এবং রাজনীতি যে অবস্থায় দাঁড়িয়েছে এই খাদ্যকে কেন্দ্র করে, সেই সমস্যার সমাধান করতে গেলে একদিক দিয়ে উন্নয়নমূলক রাষ্ট্রীয় বাণিজ্য, কৃষিনীতির পরিবর্তন এবং সেই সঙ্গে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের খাদ্যনীতি সম্পর্কে দাবি, তা পূরণের জন্য যা কর্তব্য, এইভাবে আমরা যদি টোটাল জিনিসটাকে তুলে না ধরতে পারি, তা হলে মূল সমস্যার সমাধান হবে না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং আমি আমার কাট মোশনটা মুভ করছি।

[3-40—3-50 p.m.]

**শ্রীরজনীকান্ত দোলুই:** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য সত্য ঘোষাল মহাশয় যে রেজলিউশন নিয়ে এসেছেন, আমি তার সঙ্গে একটা অ্যামেন্ডমেন্ট রেখেছি, সেটা পড়ে দিচ্ছি—

I beg to move that the following be added at the end of the resolution, namely:—

"and as far as possible the educated unemployed youths of this State may be entrusted with the responsibility of managing the proposed public distribution system so as to prevent any indirect monopoly control over the trade by vested interests."

মাননীয় স্পীকার স্যার, আমি মাননীয় সদস্যের রেজলিউশন সমর্থন করে তার সঙ্গে অ্যামেন্ডমেন্ট রেখেছি। আমার বক্তব্যের উদ্দেশ্য হচ্ছে, আমরা যখন শিক্ষিত বেকারদের সমস্যার কথা বার বার বলছি অ্যাসেম্বলীর মধ্যে এবং বাইরে—যদি শিক্ষিত বেকারদের চাকরির সুযোগ দিতে হয়, ডিস্ট্রিবিউশনের সুযোগ দিয়ে, তার মাধ্যমে ডিস্ট্রিবিউশনের ব্যবস্থা করা হলে ভাল হয়। এই যে স্টেট ট্রেডিং-এর কথা বলছেন, যে মুনাফাখোর, মজুতদারদের কথা বলা হচ্ছে, আমার বিশ্বাস এই যে, মুনাফাখোর, এই যে জোতদার, বেনামে বিভিন্ন এজেন্ট দিয়ে যে ডিস্ট্রি-বিউশন ক্যাপচার করছে, সেই ক্যাপচার বন্ধ হয়ে যাবে। অ্যাট দি সেম টাইম, আমরা শিক্ষিত বেকারদের সাহায্য করতে পারবো কাজ দিয়ে, এমপ্লয়মেন্ট দিয়ে। যে রেজলিউশন মাননীয় সদস্য এখানে রেখেছেন, সেই সম্পর্কে আমার আর একটা বক্তব্য রাখছি। আপনি জানেন, খরা এবং বন্যার জন্য প্রোডাকশন এই বছর ফেল করেছে এবং প্রোকিওরমেন্ট তার ফলে ফেল করেছে। আমরা মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে শুনেছি যে, প্রোকিওরমেন্ট ফেল করেছে। যদিও এতে স্টেট ট্রেডিং-এর উপর জোর দিয়েছেন, এই বছরই স্টেট ট্রেডিং-এর কথা বলছেন, যদিও আমার এই বিষয়ে নৈতিক সমর্থন রয়েছে। কিন্তু আমাদের যে সকল প্রতিক্রিয়াশীল চক্রান্ত রয়েছে, তারা স্টেট ট্রেডিং-এর পক্ষে বলেন নি। আমি শুনেছি আমাদের ভাদুড়ী মহাশয় বলেছেন যে, তিনি আমাদের রেজলিউশন সমর্থন করতে পারছেন না, কিন্তু আমি আমাদের মাননীয় সদস্য যে রেজলিউশন এনেছেন সেটা সমর্থন করি এবং স্টেট ট্রেডিং-এর উপর পূর্ণ সমর্থন জানিয়ে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, তিনি যাতে এই স্টেট ট্রেডিং-এর হয় তার জন্য চিন্তা করেন। আমার বক্তব্য হচ্ছে যেখানে প্রোডাকশন ফেল করছে, যেখানে প্রোকিওরমেন্ট ফেল করছে, সেখানে এই বছর আমরা স্টেট ট্রেডিং-এর কথা ভাববো না? আমার অভিজ্ঞতা রয়েছে, এফ সি আই-এর ব্যাপারে। এফ সি আই-এর কথা বললে লোকে থুথু ফেলে, এফ সি আই-এর কথা বললে মানুষ যা-তা কথা বলে, এটা আমরা দেখেছি। আজকে যদি ক্যারাকটার অব মেশিনারী বদলান না যায়, আজকে যে সমস্ত আমলারা ফুড ডিপার্টমেন্ট এবং অন্যান্য ডিপার্টমেন্ট দখল করে রয়েছে, এইগুলো যদি বদলানো না যায়, তা হলে আমাদের যে মহৎ উদ্দেশ্য সেটা সফল হতে পারে না। মাননীয় স্পীকার স্যার, সেদিক থেকে আমি বলবো—যদিও আমরা ন্যাশনালাইজেশন চাই, স্টেট ট্রেডিং চাই, যাতে এটা অনতিবিলম্বে না হয়, সেই জন্য মন্ত্রিমহাশয়ের কাছে আপনার মাধ্যমে অনুরোধ রাখবো, আমরা জানি আমাদের জিনিসের

দাম বেড়ে যাচ্ছে, দ্রব্যমূল্য বেড়ে যাচ্ছে, তার জন্য সকলে আমরা অ্যাসেম্বলীতে সোচ্চার হচ্ছি, আমরা আমাদের বক্তব্য এখানে রেখেছি এবং বাইরেও রাখছি, জনগণের দুঃখ-দুর্দশার কথা আমরা অনুভব করছি। জনগণ যে দারুণ দুঃখ-দুর্দশার মধ্যে রয়েছে—সরিষার তেল, ডাল, কেরোসিন, এই যে এসেনসিয়্যাল কমোডিটিজ, যে সমস্ত জিনিস না হলে আমরা এক পাও চলতে পারি না, সেই সব জিনিসের দাম বেড়ে যাবার ফলে আমাদের যে অসুবিধার সম্মুখীন হতে হচ্ছে, আমরা সেটা অনুভব করছি। তা সত্ত্বেও আমি বলবো, যদি প্রোডাকশন না বাড়ানো যায়, যদি আমরা প্রোডাকশনের উপর জোর না দিই, তা হলে শুধু স্টেট ট্রেডিং করলেই আমাদের সমস্যার সমাধান হবে না। তাই আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে অনুরোধ করবো যাতে প্রোডাকশনের উপর জোর দেওয়া হয়, সেদিকে দৃষ্টি রাখবেন। এই বলে আমি যে অ্যামেন্ডমেন্ট এনেছি, এই অ্যামেন্ডমেন্টের প্রতি দৃষ্টি আকর্ষণ করে, এই যে রেজলিউশন আনা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার বোসঃ** মাননীয় স্পীকার স্যার, আমার ডান দিকে আর এস পি দলের সদস্য তিমিরবাবু এই প্রস্তাবের বিরোধিতা করে যে তিনটি অ্যামেন্ডমেন্ট এনেছেন, এই তিনটি অ্যামেন্ডমেন্টের একটাও আমরা গ্রহণ করতে পারছি না। যে সমস্ত যুক্তি তিনি দেখিয়েছেন, তার একটা যুক্তির প্রত্যুত্তর দিতে চাই। সেটা হচ্ছে, আজকে বিজ্ঞানের যুগে এই প্রস্তাব হাতুড়ে চিকিৎসা হচ্ছে কি, হেকিমী চিকিৎসা হচ্ছে, জানি না কিভাবে তিনি বলেছেন, তার মনোভাব কি, আমি সবটা বুঝে উঠতে পারছি না। তবে এটুকু আমি বুঝতে পারছি যে, পাইকারী এবং খুচরা সমস্ত ব্যবসা সরকারকে চালাতে হবে। এবং তিনি ওয়ার্ড 'ন্যাশনালাইজে-শন' ব্যবহার করেছেন, আমি শুধু তাকে এই কথা মনে করিয়ে দিতে চাই, আজকে যে পরি-স্থিতির মধ্যে দিয়ে যাচ্ছি, বা উপনীত হতে চলেছি, কোন সমাজতান্ত্রিক বিপ্লব নয়, গণতান্ত্রিক বিপ্লবে আমরা উপনীত হতে যাচ্ছি। এবং কোন সময় কোন গণতান্ত্রিক বিপ্লবের কর্মসূচি হয় না টোটাল ন্যাশনালাইজেশন, আজ পর্যন্ত পৃথিবীর কোন দেশে, কোন গণতান্ত্রিক বিপ্লবের কর্মসূচিতে ন্যাশনালাইজেশনের জায়গা পায় নি। সমাজতান্ত্রিক রাষ্ট্র কায়েম হলে, সমাজ-তন্ত্রিক অর্থনীতি ন্যাশালাইজেশনের কথা আমদানি করে। গণতান্ত্রিক বিপ্লবের যুগে আমরা বলি ল্যান্ড টু দি টিলার। সমাজতান্ত্রিক রাষ্ট্র প্রবর্তন হবার পর, সমাজতান্ত্রিক অর্থনীতি যখন আমরা গ'ড়ে তুলি, তখনই আমরা বলি ন্যাশনালাইজেশন অব ল্যান্ড-এর কথা। তার আগে বলি না। আমি সঙ্গে সঙ্গে এই কথা তাকে মনে করিয়ে দিতে চাই, ১৯৬৭ এবং ১৯৬৯ সালে পশ্চিমবাংলার সমস্ত গণতান্ত্রিক এবং বামপন্থী দলগুলি একটা জায়গায় দাঁড়িয়ে যখন একটা বামপন্থী সরকার গঠন করেছিলেন, তাদেরও লক্ষ্য ছিল, গণতান্ত্রিক কর্মসূচির মাধ্যমে গণ-তান্ত্রিক পরিবর্তনের কথা বলা হয়েছিল। সেখানে ন্যাশনালাইজেশন এনটায়ার ট্রেডিং-এর কথা যা উনি বললেন, সেই কর্মসূচিতে তা ছিল না। ১৯৬৭ এবং ১৯৬৯ সালে যে ৩২ দফা কর্ম-সূচি সামনে রাখা হয়েছিল, সেই ৩২ দফা কর্মসূচির মধ্যে ছিল পাইকারী ব্যবসা অধিগ্রহণ করার কথা এনটায়ার খুচরো ব্যবসা ন্যাশনালাইজেশনের কথা সেই ৩২ দফা কর্মসূচির মধ্যে স্থান পায় নি। কাজেই যে সমস্ত কথা তিনি বললেন, সেই সমস্ত কথা আমি মনে করি বিজ্ঞানসম্মত নয়, বিজ্ঞানবিরোধী কথা বলেছেন। অবশ্য এই সব কথা বলা যায়, বড় বড়, দামি দামি কথা বলে কোন লাভ নেই। এই সব কথা তাদের কাছে ভাল লাগবে যারা কিছু বোঝে না এবং জানে না। এই সব কথা তাদের কাছে বলা যায়, আমাদের কাছে বলে কোন লাভ নেই। মাননীয় বন্ধু বজনীকান্ত দোলুই যে অ্যামেন্ডমেন্ট এনেছেন, সেটা নিতে আমাদের কোন বাধা নেই তিনি যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের কথা বলেছেন এবং তার সঙ্গে আমাদের ঘরের মধ্যবিত্ত শিক্ষিত বেকারদের যদি জড়ানো হয়, তাদের এই সিস্টেমের মধ্যে দিয়ে যদি কর্ম-সংস্থানের ব্যবস্থা হয়, তা হলে নিশ্চয়ই সেটা আনন্দের কথা এবং আনন্দের সঙ্গে সেটা গ্রহণ করবো।

[3-50—4-00 p.m.]

কাজেই এই প্রস্তাবে তার এই সংশোধনী নিতে আমাদের কোন আপত্তি নেই। তারপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্নটা আজকে হচ্ছে যে, দীর্ঘদিন ধরে একটা সিস্টিমের মধ্যে এই জিনিসটা

চলছে, সেই সিস্টেমটা হচ্ছে উৎপাদন এবং বাজার সমস্তটাই আমাদের দেশে ব্যক্তিগত মুনাফার প্রয়োজনের উপর দাঁড়িয়ে আছে, এটা পুঁজিবাদী সিস্টেম। এটাই হচ্ছে জনসাধারণের সমগ্র দুঃখ-কষ্টের কারণ। আজকে আমাদের দেশের সাধারণ লোকের দুঃখ-কষ্ট যদি লাঘব করতে হয়, তা হলে এই অবস্থার পরিবর্তন দরকার। আমাদের চোখের সামনে আমরা দেখি যখন উৎপাদন বাড়ে তখনও দ্রব্যমূল্য কমে না দ্রব্যমূল্য বেড়ে যায়। একটু আগে আমাদের প্রস্তাবক দেখিয়েছেন যে, কাইড়ের কলে কাপড়ের উৎপাদন বাড়ছে এবং কাপড়ের দামও বাড়ছে। সেই রকম প্যারালাল ফসল যে বছর বেশী তৈরি হচ্ছে সেই বছরও ফসলের বা খাদ্যের দাম বাড়ছে, যেহেতু বাজার আজকে ব্যক্তিগত মুনাফার ভিত্তিতে পরিচালিত হচ্ছে। আজকে এই অরাজকতা, বিশৃংখলা দূর করতে হবে। যারা এইভাবে মুনাফা করছে, দেশকে শোষণ করছে, তাদের হাত থেকে নিয়ে পাইকারী ব্যবসা জাতীয়করণ করতে হবে। নিত্যপ্রয়োজনীয় জিনিস রাষ্ট্রীয়করণ করার কথা আমরা বহুদিন ধরে বলে আসছি, আগের দিনে আমাদের সমস্ত কথা তুচ্ছ-তাচ্ছিল্য করে উড়িয়ে যেওয়া হলেও আমাদের মনে কোন বিক্ষোভ নেই। আমরা আজকে আনন্দিত যে, আজকে ভারত সরকারের পক্ষ থেকেও এটার প্রয়োজনীয়তার কথা উপলব্ধি করা হচ্ছে। তারা বলছেন, আমরা গমের ব্যবসা রাষ্ট্রায়ত্ত্ব করব। তাই আজকে তাদের সংগে আমাদের দৃষ্টিভংগীর মোটামুটি একটা মিল দেখা যাচ্ছে। নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের পাইকারী ব্যবসা যদি রাষ্ট্রায়ত্ত্ব না করেন, তা হলে যে সমস্ত কল্যাণকর কাজ আছে সেগুলি করা সম্ভব হবে না, ঐ ব্যবসায়ীরা সব ছারখার করে দেবে। আমি আপনার কাছে মননীয় অধ্যক্ষ মহাশয়, নিবেদন করছি যে, দেশে যেসব ব্যবসা-বাণিজ্য চলছে তার বেশী অংশই কালো টাকায় চলে, প্রতি বছর আমাদের দেশে ১,৪০০ কোটি কালো টাকার মুনাফা তৈরি হচ্ছে। এই কালো টাকা একটা প্যারালাল ইকোনমী বা একটা প্যারালাল বাজার সৃষ্টি করেছে এবং সেই বাজার আজকে মোটামুটি সর্বগ্রাসী বাজারে পরিণত হয়েছে। কাজেই একটুখানি কর্মসংস্থান করে কিছু করা যাবে না। একচেটিয়া পুঁজিপতিদের, মুনাফাবাজদের, কালোবাজারীদের মধ্যে কোন মায়া-দয়া নেই, তারা মুনাফার প্রয়োজনে দেশকে কোথায় নামিয়ে নিয়ে যাচ্ছে। এদের সংগে আপোষ করে দেশকে বাঁচানো যায় না দেশকে রক্ষা করতে গেলে এই সমস্ত জিনিস রাষ্ট্রায়ত্ত করতে হবে। অবশ্য সরকার সেই দিকে আস্তে আস্তে এগোচ্ছেন, আমরা আনন্দের সংগে এটা লক্ষ্য করছি। কিছুলোক আমাদের কাজে বাধা দেবে এতে সন্দেহ নাই। তথাপি আমরা আনন্দিত যে, আজকে এই রকম একটা প্রস্তাব নিয়ে আসা হয়েছে কিন্তু শুধ প্রস্তাব নিয়ে আসলেই চলবে না, এই সমস্ত প্রস্তাবকে কার্যে পরিণত করুন।

আমরা জানি না আমাদের প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হবে কিনা? কিন্তু আমরা চাই যতটুকুও সম্ভব সর্বসম্মতিক্রমে করা যায় আমরা সেটাই করছি। আমরা মনে করি, দেশের মাঝ-খানে একটু অংশ ছাড়া ব্যাপক অংশে জনসাধারণের মধ্যে দৃষ্টিভঙ্গির একটা সমতা এসেছে। তবে তাড়াতাড়ি যাব, না আস্তে আস্তে যাব এই নিয়ে যে দৃষ্টিভঙ্গির পার্থক্য আছে সেটা পারস্পরিক আলোচনা করে ঠিক করা যেতে পারে। কিন্ত এখন একটা জায়গায় এসে দাঁড়াচ্ছে সেটা হচ্ছে নিত্য প্রয়োজনীয় পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করা প্রয়োজন। ওঁরা বলছেন সে সময় যখন আসবে তখন দেখব। ন্যাশানাইলেজেশন-এর প্রশ্নে আমরা পিছিয়ে থাকবো। কিন্ত আজ মোটামুটি এই রকম পরিস্থিতি যে কত তাড়াতাড়ি আমরা যেতে পারি সেটা দেখতে হবে। গত বছর যখন আমরা এই কথা বলি তখন নানা কথা বলা হয়েছিল—সিজিন্যাল-এর কথা হয়েছিল, মুদ্রাস্ফীতির কথা হয়েছিল। কিন্ত এর জবাবও প্রস্তাবক দিয়েছিলেন। কিন্ত বিপদ চারিদিকে দেখা যাচ্ছে। সেজন্য নিত্যপ্রয়োজনীয় জিনিসের রাষ্ট্রীয়করণ অত্যন্ত তাড়াতাড়ি করতে হবে। মন্ত্রিমহাশয় হয়তো বলবেন, এতবড় কাজ কি আপনাদের দ্বারা সম্ভব হবে, কারণ এর জন্য অনেক গোডাউন চাই লোক চাই। এ সমস্ত কথা ঠিক। কিন্ত আমরা একটা কথা মনে করি, একটা ভাল কাজের জন্য যদি জনসাধারণকে ডাকা হয় এবং তারা যদি আসে, তা হলে অনেক সংকটের সমাধান হবে। সুতরাং এই কাজ আমাদের করতে হবে। কজেই এ বিষয়ে একটা পরিকল্পনা যাতে আমরা করতে

পারি তাঁর ব্যবস্থা করুন। আপনি সকল শ্রেণীকে আহবান করে গণ-কমিটি করুন। ১৯৪৪-৪৫ সালে যখন দেশে বিরাট খাদ্যাভাব হয়েছিল তখন গণ-কমিটি দেশকে সামলেছিল। সুতরাং সরকারের কাছে আবেদন করছি এই প্রস্তাব গ্রহণ করে দৃষ্টিভঙ্গির সমতা দেখান। কিন্তু কত তাড়াতাড়ি আমরা এ কাজ করতে পারি সেটা আমরা বসে আলোচনা করে ঠিক করতে পারব। আমরা মনে করি, এ ব্যাপারে আমাদের তাড়াতাড়ি যেতে হবে। সেজন্য দাবি করছি, গম, চাল, শস্য, চিনি, তেল, কেরোসিন, কাপড়, ওষুধপত্রের পাইকারী বাণিজ্য রাষ্ট্রের দখলে আনতে হবে। গ্রাম ও শহরে যথেষ্টসংখ্যক ন্যায্যমূল্যের দোকান খুলে এ সবের বণ্টন ব্যবস্থা করতে হবে। সরাসরি উৎপাদকের কাছ থেকে ক্রয়ের ব্যবস্থা করতে হবে। সমগ্র মজুত সরকারকে অধিগ্রহণ করতে হবে। মজুত উদ্ধার, মজুতদার ও কালোবাজারীদের গ্রেপ্তার করতে হবে। এই কটা দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

[4-00—4-10 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করার জন্য, চাল, ডাল এবং অন্যান্য জিনিস রাষ্ট্রায়ত্ত করার জন্য যে বেসরকারী প্রস্তাব এসেছে তারই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা বলতে চাই। মূল্য দিন দিন বাড়ছে, এটা আমরা সকলেই উপলব্ধি করতে পারছি এবং চালের দাম যে দিন দিন বাড়ছে সেটা মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছেন গতকাল। আমরা দেখতে পাচ্ছি, আমাদের এই সরকার চেষ্টা করছেন রাজ্য কর্পোরেশন গড়ার জন্য, সে সম্বন্ধে এখনও হাল ছাড়েন নি। আজকে চাল, গম ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় জিনিস যেটা আমাদের বাঁচিয়ে রাখে সেগুলি অবিলম্বে রাষ্ট্রায়ত্ত করা হোক এবং তার পাইকারী ব্যবসা সরকার হাতে নিন, এটার উপর আমি বলব জোর দিন। এই সরকার আজকে যে চেষ্টা করছেন তার প্রগতির চিহ্ন কিছু পাই। আজকে হোলসেলের মাধ্যমে মোটা কাপড় বিলি করা হচ্ছে। কিছু জায়গায় আরম্ভ হয়েছে, এটা যাতে সারা পশ্চিমবাংলার গ্রামে, গঞ্জে প্রতিটি জায়গায় দেওয়া হয় তার ব্যবস্থা করা দরকার। আজকে ন্যায্যমূল্যের দোকান খুলে চাল, গম বিলি করলে সাধারণ ক্ষেতমজুর, শ্রমিক এবং সাধারণ মানুষের উপকার হবে, তার উপর নিশ্চয়ই জোর দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে দিনের পর দিন খরা লেগেই আছে, এছাড়া অনাবৃষ্টি, অতিবৃষ্টির জন্য প্রতি বছর আমাদের ঘাটতি দেখা যায়। সেজন্য গম যেটা কেন্দ্রের কাছ থেকে আমাদের বেশী পাওয়া দরকার, আমি বলব, কেন্দ্র সেটার বিষয়ে অবহেলা করছেন, তাই কেন্দ্রের উপর আমাদের চাপ দেওয়া দরকার। যেখানে আমাদের প্রতি মাসে দরকার ১ লক্ষ ২৫ হাজার টন গম সেখানে সেই গম কেন্দ্রীয় সরকার যাতে ঠিকমত দেন তার উপর জোর দেওয়া হোক। তারপর সরবরাহের ক্ষেত্রে যেসকল বাধা, যেমন ওয়াগন পাওয়া যায় না, ঠিক সময়ে সাইডিং হয় না সেগুলি দূর করা দরকার। সাইডিং থেকে আমরা দেখতে পাই কোটি কোটি টাকার গম, চাল চুরি হচ্ছে, সেখানে ওয়াগন ব্রেকিং হচ্ছে, সেদিকে লক্ষ্য রাখতে হবে। এইভাবে যদি কোটি কোটি টাকার গম এবং চাল অযথা চলে যায়, তা হলে নিশ্চয়ই ক্ষতি হবে। এছাড়া সুবিধাবাদী, কলোবাজারী ব্যবসায়ী যারা নানাভাবে মুনাফা লুঠবার চেষ্টা করছে তারা সাইডিং থেকে তাদের স্টোরে মাল নিয়ে যায় এবং সেখানে দেখা যায় ভাল মাল সরিয়ে রেখে খারাপ মাল দেয় এবং সেই খারাপ মাল সাধারণ মানুষের কাছে পাঠান হয়। এই কালোবাজারী, মুনাফাখোরদের শাস্তি দেওয়া একান্ত প্রয়োজন। আজকে সরকার যে আইন প্রণয়ন করেছেন সেটা এদের বিরুদ্ধে প্রয়োগ করা একান্ত দরকার। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব গম এবং চালকে অবিলম্বে পাইকারী রাষ্ট্রায়ত্ত করে সেই চাল এবং গম প্রতিটি জেলায় বেকার যুবকদের মাধ্যমে যেটা সম্বন্ধে মাননীয় সদস্য রজনীবাবু অ্যামেন্ডমেন্ট দিয়েছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি, সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পারি, তার ব্যবস্থা করুন। এই কথা বলে আপনার এই রেজলিউশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্যঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকের প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং আমি নিজে মনে করি পশ্চিমবাংলার বিধানসভায় এর থেকে গুরুত্বপূর্ণ প্রস্তাব এর আগে খুব কমই এসেছে। কেন দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে আমি সেই কারণগুলো নিয়ে আলোচনা করব

না। আজকের কথা হচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধি হলে তাকে রোধ করব কি করে? মাননীয় স্পীকার মহাশয়, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করবার জন্য যে সমস্ত পদ্ধতি আছে সেই সমস্ত পদ্ধতি কিন্তু এই ভারতবর্ষে বিফল হয়েছে। দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করবার জন্য অনেক দেশে ট্যাক্স বসান হয়। আমাদের দেশে ১৯৫০ সালে যেখানে ট্যাক্সের পরিমাণ ছিল সাড়ে সাতশো কোটি টাকা, আজকে তার পরিমাণ হয়েছে ৩ হাজার কোটি টাকা। অর্থাৎ দেখা যাচ্ছে, চারগুণ ট্যাক্স বাড়িয়েও দ্রব্য-মূল্য কমানো যায় নি। মাননীয় স্পীকার মহাশয়, আমাদের দেশে মনিটারি পলিসি অর্থাৎ টাকার উপর কন্ট্রোল করবার যে সমস্ত নীতি আছে সেগুলো ব্যবহার করে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা সম্ভব হয় নি। ব্যাঙ্ক রেট প্রথমে ছিল ৪ পার্সেন্ট, তারপর হল ৫ পার্সেন্ট, তারপর ৬ পার্সেন্ট, সাড়ে ছয় পার্সেন্ট হয়েছে। কিন্তু তাতেও দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা যায় নি। আমাদের কাছে যখন ফিসক্যাল পলিসি নেই, মনিটারি পলিসি নেই তখন একমাত্র উপায় হচ্ছে প্রাইস কন্ট্রোল এবং স্টেট ট্রেডিং। এছাড়া অন্য কোন পদ্ধতিতে আজকের দিনে আমরা দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করতে পারব না। দ্রব্যমূল্য যে কারণে বাড়ে তার কারণ কেন্দ্রীয় সরকারের হাতে এবং সেটা হচ্ছে ডেফিসিট ফাইনান্সিং। কাজেই আমাদের পশ্চিমবাংলার বিধানসভার এখানে দায়িত্ব রয়েছে। আমদের কেন্দ্রীয় সরকার যদি তাদের নীতি না পাল্টায়, তা হলে গরিব মানুষরা তাদের নিত্যপ্রয়োজনীয় দ্রব্যগুলি নিম্ন মূল্যে পাবে না এবং তার জন্য যে প্রশাসনিক কাঠামো দরকার সেটা যদি আমরা তৈরি করে না দেই, তা হলে এই দ্রব্যমূল্য রোধ করা যাবে না। এটা যখন কেন্দ্রীয় সরকারের পলিসি তখন কেন্দ্রীয় সরকার যদি তার সেই পলিসি না পাল্টায়, তা হলে দ্রব্যমূল্য বৃদ্ধি হবে। আজকে চ্যবন একথা পার্লামেন্টে বলেছেন যে, দ্রব্যমূল্য আরও বাড়বে। তা হলে আমাদের গরিবদের রক্ষা করবার উপায় কি হবে? স্পেকুলেটর এবং মিডল-ম্যানদের রক্ষা করবার একটা পদ্ধতি আছে। আমাদের অনেক দেরী হয়ে গেছে, কাজেই আর দেরী করা চলে না, এখনই সমস্ত প্রশাসনিক কাঠামো এমনভাবে তৈরি করা দরকার যাতে নিত্য-প্রয়োজনীয় দ্রব্যগুলি আমরা নিম্নতম মূল্যে গরিবদের কাছে পেঁৗছে দিতে পারি। আমাদের সারপ্লাস ইকনমি হলে দরকার ছিল না। কিন্তু যেহেতু আমাদের ঘাটতি ইকনমি সেইজন্য সরকারী বাণিজ্য বেশী করে করা দরকার। ঘাটতি ইকনমি এইজন্য দরকার তাতে সকলেই পেতে পারে। আমার বক্তব্য হচ্ছে যাদের বেশী পয়সা আছে তারা যাতে বাড়তি পয়সা দিয়ে গরিবদের বঞ্চিত না করে সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। আমরা নিশ্চয়ই বাড়তি ইকনমি হলে এই প্রস্তাব এখানে আনতাম না। এখন প্রশ্ন হল এটা কেন দরকার? পাইকারী ব্যবসা রাষ্ট্রায়ত্ত করা দরকার শুধু যে দাম কম করবার জন্য তা নয়, প্রত্যেক লোক যার যা প্রয়োজন, যেমন যিনি কায়িক পরিশ্রম করেন তিনি যাতে বেশী করে চাল পেতে পারেন তার ব্যবস্থা করা। তা ছাড়া কোন্ দিকে কোন্ শ্রেণীর হাতে কি পরিমাণ দ্রব্য দেওয়া দরকার সেই ডাইরেকসন-ঃ দেওয়া দরকার এবং সেইজন্যই আমরা পাইকারী ব্যবসা রাষ্ট্রীয়করণ চাচ্ছি।

[4-10—4-20 p.m.]

শুধু তাই নয়, পৃথিবীর অন্যান্য দেশে যখন উন্নতি হয়, উন্নতিশীল দেশ চাষীকে মেরে ক্যাপিটাল ফর্মেসন করে, কিন্তু আমরা চাষীকে মেরে ক্যাপিটাল ফর্মেসন করতে চাই না। স্পেকুলেটরদের হাত থেকে তাদের ট্রেডিং সারপ্লাস তুলে নিতে চাই। আমরা চাষীকে না খেতে দিয়ে তাদের মেরে ক্যাপিটাল ফর্মেসন করতে চাই না, কিন্তু আজকে যদি স্টেট মার্কেটিং এজেন্সী তৈরি হয় এবং সেই স্টেট মার্কেটিং যদি সমস্ত হোলসেলিং ট্রেডকে নিয়ে নিতে পারে তাদের স্পেকুলেটর প্রফিট ট্রেডিং সারপ্লাস সমস্ত রাষ্ট্রের হাতে আসবে এবং রাষ্ট্রের হাতে এলে পরে রাষ্ট্র তাই দিয়ে দেশের শিল্প প্রসার এবং কৃষির উন্নতি দুটোই করতে পারবে। শুধু তাই নয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারের হাতে যদি পাইকারী ব্যবসা আসে, তা হলে গরিব চাষীরা উপকৃত হবে। আমরা তা'হলে গরিব চাষীকে দাম দিতে পারব। এখন গরিব চাষীকে বাড়তি দাম দিতে পারছি না। এটা আরও দরকার কেবলমাত্র ধান বা গমের ক্ষেত্রে নয়, কাপড়, কেরো-সিন, ওষুধপত্রের ক্ষেত্রে, চিনির ক্ষেত্রে এই কারণে যে আজকের দিনে চাষীর কাছ থেকে খানিকটা অল্পমূল্যে কিনে নেওয়া হচ্ছে, কিন্তু চাষী যখন শিল্পজাত দ্রব্য কেনে সেখানে কোন কন্ট্রোল থাকছে না। সুতরাং আজকে এই পশ্চিমবাংলার শতকরা ৭৫ ভাগ লোক যদি চাষী হয়, তা

হলে এই ৭৫ জন লোকের স্বার্থের দিকে তাকিয়ে যখন শিল্পজাত এবং কৃষিজাত দ্রব্যের দামের ভেতরে একটা রেশিও বজায় রাখার জন্য বাণিজ্য হার নির্দিষ্ট করে রাখার জন্য, আজকে নিশ্চয়ই কতকগুলি শিল্পজাত দ্রব্যের উপর রাষ্ট্র বাণিজ্য দরকার। এই কয়েকটা শিল্পজাত দ্রব্য যদি গ্রামাঞ্চলে কৃষকদের নিম্নমূল্যে দিতে পারি তখন আমরা তাদের কাছে বলতে পারি যে, তোমরা এইরকম ধান লেভি দাও, তোমরা ভাল করে ধান তৈরি করে লেভি দাও। সরকারী যে প্রতিষ্ঠান তার কাছে তোমরা ধানটা জমা দাও। শুধু উৎপাদন বাড়ালেই হবে না, উৎপাদন বাড়ার সংগে সংগেই দাম কমে না আমি তথ্য দিয়ে দেখাতে পারি। আমাদের দেশে চায়ের এবং কয়লার এবং পাটের ক্ষেত্রে উৎপাদন ডবল হয়ে গেছে, কিন্তু উৎপাদন দ্বিগুণ হওয়া সত্ত্বেও দাম বৃদ্ধি হয়েছে এবং কর্মসংস্থান কমে গেছে। সুতরাং শুধু উৎপাদন বাড়লে পরেই দাম কমবে একথা সত্য নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্য ঘোষাল মহাশয়, যিনি এই প্রস্তাব এখানে এনেছেন আমি তাঁকে অভিনন্দন জানাই এবং রজনীবাবু যিনি সংশোধনী প্রস্তাব এনেছেন সেটাও আমি সমর্থন করছি, সমর্থন করছি এই কারণে যে আজকে পশ্চিমবাংলায় ব্যবসা বাণিজ্যের জগতে এমন অনেক লোক আছেন যারা শুধুমাত্র ইন্টারমিডিয়ারী নয় যারা এই প্রদেশে বসবাসও করেন না। সুতরাং স্টেট মার্কেটিং এজেন্সী যদি একটা তৈরি হয়, তা হ'লে স্থানীয় শিক্ষিত যুবকেরা যারা নিজেরা ব্যবসা করবার মত মূলধন জোগাড় করতে পারে না তারা স্টেট মার্কেটিং-এর মাধ্যমে চাকরি করে নিজেরা রুজি রোজগার সংগ্রহ করতে পারবে এবং আমাদের রাষ্ট্র উপকৃত হবে এবং পশ্চিমবাংলা সরকারের হাতে প্রভূত পরিমাণ টাকা আসবে। এবং আমরা গরিব চাষীদের এবং শহরের নিম্নমধ্যবিত্তদের রক্ষা করতে পারব।

**শ্রীশেখ আনোয়ার আলিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার মানুষ চেয়েছিল দুবেলা দুমুঠো খেয়ে দিন যাপন করবে এবং তার জন্য তারা স্থায়ী সরকার চেয়েছিল। সেই স্থায়ী সরকার তারা পেয়েছে। আজকে গত এক বছর ধরে যেভাবে প্রত্যেক দিন দৈনন্দিন খাওয়াদাওয়ার জিনিসপত্রের দাম বেড়ে গেয়েছে, চালের দাম, চালের দাম, সর্ষের তেলের দাম, আটা-ময়দার দাম ইত্যাদি জিনিসপত্রের দাম যেভাবে বেড়ে চলেছে, সেটা সরকারের একটা বিশেষ চিন্তার বিষয় হয়ে উঠেছে এবং চিন্তার প্রয়োজন হয়ে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আজকে চালের দাম ২ টাকা থেকে আড়াই টাকা কেজি, ডালের দাম সাড়ে তিন টাকা, সর্ষের তেলের দাম ৬ টাকা করে কেজি, আর মাছ যেটা বাঙ্গালীর খাদ্য, যে মাছ না হলে চলে না, সেই মাছের দাম ১২ টাকা কেজি হয়েছে, মাংসের দাম ১০ টাকার নীচে নয় প্রতি কেজি, ডিম ৪০ পয়সা হয়েছে, কেরোসিন তেলের দামও বেড়েছে। প্রত্যেকটা জিনিসের দাম বেড়েছে। আমি এ বিষয়ে প্রত্যেক বিধানসভার সদস্য এবং মন্ত্রিমণ্ডলীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি। তাঁরা বিশেষভাবে চিন্তা করুন যাতে দ্রব্যমূল্য হ্রাস পায়, যাতে দিনমজুর, ক্ষেতে খামারে মানুষ একবেলা কিনে খেতে পারে। সেই চেষ্টা করুন। আমার কেন্দ্র পাঁচলা, সেখানে ক্ষেত-মজুরদের আয় দিনে দু টাকা থেকে তিন টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলুন, যদি আজকে আটা দেড় কেজি কি এক কেজি কিনে সেই মানুষকে তার ছেলেমেয়েকে রোজ খাওয়াতে হয়, তা হলে কি অসুবিধা, সেটা আপনি নিশ্চয়ই বুঝতে পারেন। এই সংগে একটা প্রশ্ন উঠেছে, প্রত্যেক জিনিসের ট্রেডিং সরকারী আওতায় আনার জন্য। বিশেষ করে চাল এবং গমের ব্যবসা সরকারী আওতায় আনা বিশেষ দরকার, না আনলে আমি মনে করি, আগামী দিনে দেশ আরও ভয়াবহ অসুবিধার সম্মুখীন হবে। তবে প্রত্যেকটা জিনিস যেমন সর্ষের তেলই বলুন আর ডালই বলুন স্টেটের আওতায় আনা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়তো জানেন, দেড় মাস আগে রামকৃষ্ণপুর গো-ডাউন থেকে ৯ হাজার কুইন্টাল ডাল সিজ করা হয়েছিল, সেই পরিমাণ ডাল বৃহত্তর কলকাতার দু মাসের খাদ্য। এখন সেই ডাল রেশন দোকানের মাধ্যমে দেওয়া হচ্ছে। আপনি স্যার, এটা স্বীকার করবেন, মন্ত্রিমণ্ডলী এবং খাদ্য-মন্ত্রীও আশা করি স্বীকার করবেন যে, এই ধরনের ব্ল্যাক মার্কেটিং যদি কঠোর হস্তে দমন না করেন, রাস্তায় যেভাবে জীবন্ত পশুকে টেনে নিয়ে যায়, সেরকম না করেন, তবে এই ব্ল্যাক মার্কেটিং বন্ধ করতে পারবেন না। সেই রকম জিনিস করা আজ দরকার হয়ে পড়েছে ব্ল্যাক

মার্কেটিং রোধ করার জন্য। কাজেই এই ব্যাপার সরকারের কঠোর হস্তে দমন করা দরকার। আর যদি সরকারী আমলারা এই অসাধু ব্যবসায়ীদের সাহায্য করে, তা হলে এই সরকারের পক্ষে এই দুঃখ-দুর্দশা বন্ধ করা দুঃসাধ্য হয়ে উঠবে। অনাহারে মানুষকে মরতে দেব না, এই যে ভাব এবং চিন্তা, আজকের যে অবস্থা, তাতে সেই সময় অতিক্রান্ত হতে চলেছে।

এখানে আর একটা কথা উঠেছে, সমস্ত ট্রেডিংই ন্যাশনালাইজ করা। আমি মনে করি, সেটা সরকারের পক্ষে সম্ভবপর নয়। সেজন্য গো-ডাউন দরকার, অন্ততঃ ৬০০ কোটি টাকা প্রয়োজন। সেদিকটাও চিন্তা করতে হবে এবং যাতে ব্ল্যাক মার্কেটিং না হয়, সেটা চিন্তা করতে হবে। খাদ্য পরিস্থিতি যে অবস্থায় এসেছে সেদিকে মন্ত্রীমণ্ডলী বিশেষ দৃষ্টি দেবেন।

[4-20—4-30 p.m.]

আমি একটু আগে জানতে পারলাম এই খাদ্য বিশেষ করে গম এবং চাল আমাদের গভর্ন-মেন্টের ভাণ্ডারে আনবার জন্য চীফ মিনিস্টার ও খাদ্যমন্ত্রী আগামী কাল দিল্লী যাচ্ছেন। আশা করি তাঁরা এর একটি সুব্যবস্থা ওখান থেকে করে আসবেন। এই কথা কয়টি বলে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীমতী ইলা রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আজকে খাদ্যদ্রব্যের মূল্যবৃদ্ধির কথা উত্থাপন করছি। আমাদের গরিব দেশ, সেখানে যেভাবে দিনের পর দিন যেভাবে খাদ্য মূল্য বৃদ্ধি যেভাবে বেড়ে চলেছে তাতে আমাদের দেশের মানুষ দুবেলা দুমুঠো পেট ভরে খেতে পারছে না। আমার জোড়াবাগান কেন্দ্রের বহু মা-বোনেরা আমার কাছে এসে বলেন যে, তাঁদের শিশু সন্তানদের দুমুঠো অন্ন দিতে পারছেন না। খাদ্যমন্ত্রী তো বলেছেন, দেশে সত্যি সত্যি খাদ্যাভাব আছে। দেশে খাদ্যাভাব আছে, আমরা মেনে নিচ্ছি, তবুও তার মোকাবিলার ব্যবস্থা করতে হবে। কেননা সাধারণ মানুষ দুবেলা দুমুঠো খেতে পাবে না, এই কথা আমাদের সরকারকে শুনতে হবে এবং আমাদেরও তা শুনতে হচ্ছে। তাই আজকে আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে এই কথা জানিয়ে দিতে চাই, দিল্লীতে আপনারা জোর চাপ সৃষ্টি করে যাতে খাদ্য-মূল্য কমাতে পারেন, একটু অল্প দাম যাতে হয় তার ব্যবস্থা করবার জন্য।

আপনি জানেন, কেরোসিন তেল, চাল, ডাল, চিনি ইত্যাদির দাম ভয়ানকভাবে বেড়ে গেছে। এর ফলে সাধারণ মানুষের বেঁচে থাকাই দুষ্কর হয়ে উঠেছে। আমার এলাকায় বহু বস্তি আছে, সেখানকার মা-ভাই-বোনেরা যেমন খেতে পাচ্ছে না, তেমনি কেরোসিনের অগ্নিমূল্য হবার ফলে রাতে আলোও জ্বালাতে পারছে না। তাই আমি বলবো, এই জনপ্রিয় সরকার বাংলাদেশের গরিব জনসাধারণের কথা চিন্তা করে যাতে এই দ্রব্যমূল্য বৃদ্ধি আর হতে না পারে, তার সুবন্দোবস্ত করবেন।

চারিদিকে যেভাবে খাদ্যের অস্বাভাবিক দাম বেড়ে চলেছে, গ্রামাঞ্চলে চাল, গম পাওয়া যাচ্ছে না, তাতে গ্রামের মানুষের দুর্ভোগের সীমা নাই। তাই আমি বিধানসভায় বলছি, এর একটি সুব্যবস্থা যেভাবেই হোক আপনারা করুন। খাদ্যমন্ত্রীও বসে আছেন, তিনি দিল্লী থেকে যেরকম করেই হোক, খাদ্যশস্যের দাম কমানোর সুব্যবস্থা করবেন এবং বাংলাদেশের লোককে কম দরে এই খাদ্যশস্য দিতে হবে। এই দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, ১৯৪৭ সালের পর থেকে বাংলাদেশে বিশেষ করে গ্রামাঞ্চলে খাদ্যদ্রব্যের দাম ক্রমাগত বেড়ে চলেছে এবং বিরাট মুদ্রাস্ফীতি দিনের পর দিন বেড়ে চলেছে। বাজারে এক ধরনের বিক্রেতা আছেন যাঁরা মুনাফা করবার জন্য মজুতদারীর [illegible]ন্ত চালান। আমরা দেখেছি, যখন ধান গ্রামে উৎপন্ন হচ্ছে, সেই সময় এক ধরনের হোরডার কম টাকায় উৎপাদকের কাছ থেকে সেই চাল-ধান কিনে নেয়—অর্থাৎ যারা ধান-চাল উৎপন্ন করেছে তারা কম দামে বিক্রয় করছে এবং পরবর্তী কালে বর্ষার সময় যখন চাল পাওয়া যাচ্ছে না, তখন ঐ মজুতদাররা সেই কম দামে কেনা ধান-চাল অত্যন্ত চড়া দামে বিক্রয় করছে। গত যুক্তফ্রন্ট সরকারের আমলে দেখেছি, ১৯৬৭ সালের পরে গ্রামে একশো টাকা বস্তা ধান বিক্রয়

হয়েছে। বড় বড় চাষী, মুনাফাখোররা, হোরডাররা, চাল কলের মালিকরা চড়া দামে বিক্রয় করে প্রচুর টাকা লাভ করেছে। আমাদের পশ্চিমবঙ্গের বিশেষ করে আজকের দিনে গোটা অর্থ-নৈতিক কাঠামো একেবারে ভেঙ্গে পড়বার উপক্রম হয়েছে গ্রামাঞ্চলে। পশ্চিমবঙ্গ সব দিক থেকে উন্নত এটা যেমন বলতে পারি, ঠিক তেমনি অনুন্নত এটাও বলা যায় না। এই পরিস্থিতিতে মানুষের যেটা সব থেকে বেশি প্রয়োজন বিশেষ করে গ্রামাঞ্চলে চাষীদের সব থেকে বেশি প্রয়োজন সেটা হল চাল এবং গম। এই দুটো যাতে মানুষ দুবেলা পায় তার ব্যবস্থা করতে হবে। গ্রামের গরিব মানুষ উদয়াস্ত পরের মাঠে কাজ করে এবং কাজ করবার পরে দুবেলা দুমুঠো নুন-ভাত খেতে চায়। আমাদের দেশের গরিব মানুষ দুধ-ভাত চায় না। নিশ্চয়ই তাদের নুন-ভাতের ব্যবস্থা করতে হবে। তাই সরকার চাল এবং গম নিত্যপ্রয়োজনীয় সামগ্রী যদি নিজে গ্রহণ করেন এবং ন্যায্য-মূল্যে বিলি বণ্টনের ব্যবস্থা করেন তার জন্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। এই প্রস্তাবের যেটা মাননীয় সত্য ঘোষাল এনেছেন তাতে চাল ও গম এবং অন্যান্য সামগ্রীর কথা বলা হয়েছে। কিন্তু আমি মনে করি চাল এবং গম প্রথমে গ্রহণ করা হলে ভাল হয় এবং পরবর্তী পর্যায়ে যদি আর আর গুলো আস্তে আস্তে গ্রহণ করা হয়, তা হলে ভাল হয়। কারণ এক সাথে যদি প্রচুর দ্রব্যসামগ্রী ন্যায্যমূল্যের দোকান মারফত বিক্রির ব্যবস্থা করা হয়, তা হলে অনেক অসুবিধা হতে পারে। আর একটা কথা, এগুলো করতে হলে অনেক ভেবে চিন্তে করতে হবে। যেমন ধরুন, কয়লা জাতীয়করণ করা হল, সঙ্গে সঙ্গে মুনাফাখোররা কয়লার দাম বাড়িয়ে দিলো। তাই আমি বলবো, কয়লাশিল্প জাতীয়করণ সব দিক ভেবে চিন্তে করে একটা বলিষ্ঠ পদক্ষেপ নেওয়া প্রয়োজন ছিল। আমাদের গ্রামে চাল এবং গম এই দুটো সামগ্রী ন্যায্যমূল্যে বিক্রির ব্যবস্থা করতে হবে এবং সরকারকে চিন্তা করতে হবে মুনাফাখোর ব্যবসাদাররা, কালোবাজারীরা নূতন করে চক্রান্তের সৃষ্টি করতে পারবে কিনা।

মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনেক সময় আমরা দেখতে পাই খাদ্যসামগ্রী যেটা উৎপন্ন হচ্ছে, গ্রামের মানুষ লেভির মাধ্যমে সেটা সরকারকে দিচ্ছে এবং অসময়ে চাল যেটা পাচ্ছে রেশনের মাধ্যমে সেটা প্রয়োজনের তুলনায় অনেক কম। তাই রেশনের মাধ্যমে আরও বেশি চাষীদের বিশেষ করে গ্রামাঞ্চলের মানুষদের প্রয়োজনীয় চাল দেওয়ার জন্য অনুরোধ করছি। বর্ধমান জেলার চারিদিকে বর্ডারের মতো। সেখানে চেক-পোস্ট দিয়ে বৎসরের অনেক সময় কর্ডনিং-এর ব্যবস্থা শিথিল হওয়ার জন্য অসাধু ব্যবসায়ীরা তারা চাল নিয়ে পেরিয়ে যায়। যার ফলে চালের দাম কৃত্রিমভাবে বেড়ে যায়। এইজন্য কর্ডনিং ব্যবস্থা জোরদার করতে হবে। পরিশেষে আমি একটা বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। যদি প্রতিটি এলাকা এবং প্রতিটি জমি হতে বৎসরে তিনবার ধান বা গম ফলানো যায় তার জন্য সকলকে সচেষ্ট হতে হবে। শুধুমাত্র ন্যায্যমূল্যের দোকান করলে বা ব্যবসা রাষ্ট্রীয়করণ করলে চলবে না। আমি চাল-গমের রাষ্ট্রীয়করণ এবং ন্যায্যমূল্যের দোকান মারফত তা বিলি ব্যবস্থার অনুরোধ জানাচ্ছি। এইজন্য রেজোলিউসানকে সমর্থন করতে পারছি না যে সবগুলো একসঙ্গে গ্রহণ করলে জটিলতা দেখা দিতে পারে। অনেক জটিলতা দেখা দেবে, প্রতিক্রিয়াশীল ব্যবসায়ীরা চক্রান্ত শুরু করে দেবে এবং তাতে আমাদের যে আসল উদ্দেশ্য, গরিব মানুষকে দুবেলা দুমুঠো খাওয়াবার ব্যবস্থা, তা বানচাল হয়ে যাবে।

[4-30—4-40 p.m.]

**শ্রীসনৎকুমার মুখার্জি**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেদিন থেকে আমাদের এই রেশন ব্যবস্থা চালু হয়েছে সেই দিন থেকে এই মূল্যবৃদ্ধি সম্পর্কে প্রশ্ন দেখা দিয়েছে। এবং তা দেখা দেওয়া স্বাভাবিক—কারণ পশ্চিমবাংলা হচ্ছে একটি ঘাটতি প্রদেশ। আমাদের এখানে টোট্যাল কনজামসনের ওয়ান-ফোর্থ এই পশ্চিমবাংলা থেকে প্রকিওরমেন্ট হয় আর বাকী উদ্বৃত্ত প্রদেশ পাঞ্জাব হরিয়ানা থেকে আসে। সেখানে সিদ্ধ চাউল হয় না—তাই আতপ চাউল সেখান থেকে আসে। ন্যাচর্যালি তাই কোয়ালিটির প্রশ্ন দেখা দেয়। আজকে যে কোয়ালিটি কনট্রোলের প্রশ্ন দেখা দিয়েছে তাতে দেখেছি আমাদের মন্ত্রিপরিষদ বিশেষ করে আমাদের খাদ্যমন্ত্রী নিজে

গিয়ে গোডাউন সিজ করেছেন এবং তা নিজের দায়িত্বেই করেছেন। শুধু তাই নয়, সেই সঙ্গে তিনি তার জন্য এনকোয়ারী কমিটি ফর্ম করেছেন এবং সেই এনকোয়ারী কমিটিতে কোন আমলাতন্ত্রের লোক ছিলেন না—কোন অফিসারকে নিয়ে সেই এনকোয়ারী কমিটি করেন নি। এনকোয়ারী করেছিলেন শ্রী এন সি রায় যিনি বিড়লা বাড়ির রহস্য প্রকাশ করেছিলেন যাঁর জন্য তাঁকে চাকুরি হারাতে হয়েছিল সেই বিখ্যাত এন সি রায় এবং বিধানসভার সদস্য ও লোকসভার সদস্যদের নিয়ে সেই এনকোয়ারী কমিটি করেছিলেন। এবং সেখানেই তিনি খান্ত হন নি, সেই এনকোয়ারী রিপোর্ট আমাদের হাতে তুলে দিয়েছিলেন। সেদিক থেকে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এ ছাড়াও আমরা মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের দিল্লীতে দরবার করতে দেখেছি। আজকে দিল্লীর বিরুদ্ধে জেহাদ ঘোষণা করবার কথা উঠতে পারে না। এটা খুবই সত্য কথা যে, শুধুমাত্র জেহাদ ঘোষণা না বিপ্লব করলেই অবস্থার মীমাংসা হয়ে যাবে না। নন-এসেন-সিয়াল কমডিটিজ-এর জন্য যে ডাইরেক্টরেট গঠিত হয়েছে তাতে সুফল দেখেছি—তারা আজকে দিনাজপুর থেকে লঙ্কা ও ডাল সংগ্রহ করে চাষীরা ডাইরেক্ট পয়সা পাচ্ছে, ন্যায্য দাম পাচ্ছে। আমরা কলকাতায় মুসুর ডাল ১·৮০ পয়সায় বিক্রি হতে দেখেছি। নন-এসেনসিয়াল কমডিটিজ-এর যে ডাইরেকটরেট করেছে তা অত্যন্ত ডাইনামিক। এর জন্য আমি মন্ত্রিপরিষদকে ধন্যবাদ জানাবো। এ ছাড়া এই যে এতো ঘাটতি, এতো মূল্যবৃদ্ধি তা সত্ত্বেও সুন্দরবনের ১২ লক্ষ লোককে দেখেছি যে, সরকার রেশন কার্ডের আওতায় আনতে পেরেছেন। দিস ইজ ফর দি ফাস্ট টাইম, যে কোন ক্যাটাগরীর কার্ডে ক খ গ রেশন দিতে আমরা দেখেছি। নিশ্চয় আমাদের উদ্বেগ আছে—কিন্তু হায় হায় গেল গেল এই রকম প্রশ্ন দেখা দেয় নি। আজকে কেরোসিন সম্বন্ধে কেন প্রশ্ন উঠছে—কেরোসিন সম্বন্ধে ক্লামার নেই, এখানে সব কিছুই করতে হবে, চাল ডাল তেল নুন ঝালমসলা—সারা দুনিয়ার সমস্ত জিনিস করতে হবে—এ হতে পারে না,

It is absolutely fantastic, it is utopian, and a dream on their part.

আজকে বিভ্রান্তি সৃষ্টি করার চেষ্টা চলছে। তবে আমি স্বীকার করবো যে, আমাদের মন্ত্রি-পরিষদ আমাদের সিদ্ধার্থশংকর রায় আমাদের খাদ্যমন্ত্রী অত্যন্ত বলিষ্ঠ নীতি নিয়েছেন এই ব্যাপারে। আমরা দেখেছি টোট্যাল যে প্রকিওরমেন্ট হয় সেই টোট্যাল প্রকিওরমেন্ট ক্যাটাস্ট্রফি হয়েছিল প্রফুল্ল সেনের আমলে। আমরা দেখেছি যুক্তফ্রন্ট সরকারের আমলে ১৯৬৭-৬৯ সালে কলকাতার বুকে চালের দাম কোথায় উঠেছিল—৫ টাকা কেজি পর্যন্ত উঠেছিল। কিন্তু আজকে আপনি মহারাষ্ট্রে যান, দিল্লীতে যান এবং পশ্চিমবাংলার গ্রামে গ্রামে ঘুরে দেখুন চালের দাম আজকে এখানে কম কিনা। আমাদের নিশ্চয় খাদ্য সম্বন্ধে উদ্বেগ আছে। ন্যাশন্যালাইজ করা দরকার। আমরা ন্যাশনালাইজ নিশ্চয় করতে চাই, গম চালকে আমরা ন্যাশনালাইজ করবো। সমস্ত জিনিস নিয়ে জগাখিচুড়ি করার কোন মানে হয় না। আমাদের সিদ্ধার্থশংকর রায় and his Cabinet they are Horatio, they are holding the bridge, congratulations to them.

**শ্রীভবানীশঙ্কর মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রিমণ্ডলী বিশেষ করে খাদ্যমন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে ঠিক সময় উপযোগী একটা প্রস্তাব তিনি দিয়েছেন, আমি আশা করবো হাউস সেটা অ্যাকসেপ্ট করবেন। সেটা কি? আমাদের সবচেয়ে বেশী প্রয়োজনীয় জিনিস যেটা সেটা হচ্ছে চাল এবং তার সঙ্গে আরও একটা জিনিস যেটা সেটা হচ্ছে গম। আমার পূর্ববর্তী বক্তা যে কথা বলছিলেন আমি তা পরিপূর্ণভাবে সমর্থন করে বলছি যে, আমরা জগাখিচুড়ি চাই না। চাল এবং গম এই দুটি জিনিস উপস্থিত কন্ট্রোল করা হোক। আমরা জানি, মেনলি রাইস তার সঙ্গে হুইট কিছুটা ইজ দি ব্যারোমিটার অব দি হোল থিং। ব্যারোমিটার যেমন কত চাপ আছে শো করে, তেমনি চাল এবং গম বিশেষ করে এই দুটি জিনিস দেশের অবস্থা কোন দিকে যাচ্ছে, অর্থনীতি কোন দিকে যাচ্ছে বা অন্য সব জিনিসের মূল্য নির্ধারণ পর্যন্ত, এই দুটি জিনিসের উপর নির্ভর করে। কাজেই এই যে দুটি জিনিসকে নেওয়া হয়েছে এটা একেবারে রাইট টাইমেই নেওয়া হয়েছে। তা ছাড়া মন্ত্রিমহাশয় কথা প্রসঙ্গে আর একটা জিনিস দেবেন বলেছেন সেটা হচ্ছে কোর্স ক্লথ। কাজেই এই যে কর্মধারা বা এই যে কর্মপ্রচেষ্টা এটাকে শুধু সাধুবাদ দিলেই হবে না, আনন্দের

সঙ্গে এটাকে সফল করার জন্য সচেষ্ট হতে হবে। এই প্রসঙ্গে আমি মাননীয় জনপ্রতিনিধিদের সক্রিয় হতে বলব। কেননা মন্ত্রিমহাশয় যতই করে দিন না তাঁর অর্গানাইজেসানের মাধ্যমে জনপ্রতিনিধিরা যদি সিনসিয়ারলি যোগাযোগ না করেন, তা হলে কখনই সেটা সফল হবে না। তারপর স্যার, এটা সকলেই জানেন, ধান, চালের দরের উত্থান-পতন মুষ্টিমেয় কয়েকটি লোক করে থাকে। আমরা ছোটবেলা থেকেই দেখছি, গ্রামের গরিব চাষীদের তারা আগে থেকেই দাদন দিয়ে রাখে এবং এইভাবে সমস্ত ধান কিনে নিয়ে যায়। কি দামে ধান কিনবে সেটা তখনই ঠিক হয়ে যায়। আজকে সরকার এই যে সময় উপযোগী ব্যবস্থা নিতে চলেছেন এতে ঐ গরিব মেরে খাওয়ার সিসটেম উঠে যাবে। যারা এইসব কারবার করে তারা হয়ত ১০০/২০০ বা ৫০০ টাকা দাদন দেয়, কিন্তু ২০০/৫০০ বা হাজার টাকার জিনিস নিয়ে চলে যায়। আজকে আমাদের সরকার এটা যে গ্রহণ করছেন এর জন্য আমরা গর্বিত। তারপর স্যার, চাল এবং গমের হোলসেল প্রোকিওরমেন্ট গভর্নমেন্ট নিলে আরো যে সুফল দেখা দেবে সেটা হচ্ছে, যে জেলায় ঘাটতি হবে গভর্নমেন্ট সেখানে বেশী দিতে পারবে এবং যেখানে দরকার নেই সেখানে কম দিলেও চলবে, এটা একমাত্র গভর্নমেন্টই করতে পারে আর কেউ পারে না। সর্বশেষে আমি স্যার, হার্সকিং মেশিন সম্বন্ধে বলব। এই হার্সকিং মেশিনগুলি কন্ট্রোল করার দরকার আমাদের দেশে হাজার হাজার হার্সকিং মেশিন চলছে। সেই সব মেশিনে ধান থেকে যে চাল হয় সেটা কন্ট্রোল করার জন্য এম এল এ বা জনপ্রতিনিধিদের দরকার, যাঁরা সেগুলি কন্ট্রোল করবেন এবং করে ফুল রিপোর্ট দেবেন এবং তা হলে পুরো কন্ট্রোল করা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি শেষ করলাম।

[4-40—4-50 p.m.]

**Shri Asamanja De:** Mr. Speaker, Sir, I beg to move that for the words beginning with "wheat, rice" and ending with "be immediately", the words "wheat and rice be" be substituted.

স্যার, আজকে সভায় অনারেবল মেম্বার শ্রীসত্য ঘোষাল মহাশয় জিনিসপত্রের মূল্যবৃদ্ধি এবং তার প্রতিবিধানকল্পে যে সমাধানীয় পদ্ধতির ইঙ্গিত দিয়েছেন সেই প্রস্তাবের উপর আলোচনা প্রসঙ্গে নিশ্চিতভাবে পশ্চিমবাংলার একজন মানুষ হিসাবে একথা আমি স্বীকার করে নেই যে, পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোয় মূল্যস্তর বৃদ্ধি ঘটেছে। অনারেবল মেম্বার শ্রীসত্য ঘোষাল-এর গতিপ্রকৃতি এবং স্তর সম্পর্কে পরিষ্কার ধারণা দিতে গিয়ে একটা পরিসংখ্যানের চিত্র বা তালিকা তুলে ধরেছেন, আমি তার সঙ্গে এই বিষয়ে বিতর্কে যাচ্ছি না। কারণ মূল্যবৃদ্ধি প্রাত্যহিক জীবনে প্রতিটি মর্মে জীবনযাত্রার ভিতর উপলব্ধি করছি এবং মূল্য আজকে বৃদ্ধি ঘটেছে সে সম্পর্কে কোন সন্দেহের অবকাশ নেই। সরকারী পক্ষ থেকে গতকাল এই সভায় খাদ্যমন্ত্রী আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে একথা পুরোপুরি স্বীকার করে নিয়েছেন। তবুও পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো ১৯৭৩ সালের মূল্যবৃদ্ধির হার সম্পর্কে আলোচনা করতে গিয়ে আমি নিশ্চিতভাবে এই বিগত ১৯৬৭ এবং ১৯৬৯ সালের মূল্যবৃদ্ধি হারের তুলনামূলক আলোচনার মাধ্যমে ১৯৭৩ সালের মূল্যবৃদ্ধির গতিপ্রকৃতি যে অতটা উচ্চ পর্যায়ে পৌঁছায় নি, সেই কথা বলে আত্মসন্তুষ্টির অবকাশ আমার নেই। কারণ যেটুকু মূল্যবৃদ্ধি ঘটেছে এই মূল্যবৃদ্ধি পশ্চিমবাংলার সাড়ে ৪ কোটি খেটে-খাওয়া গরিব সম্প্রদায়ের জন-জীবন দিনের পর দিন বিপর্যস্ত করে তুলেছে, সে সম্পর্কে আমি একমত। আজকে এই মূল্যবৃদ্ধির কারণ সম্পর্কে আলোচনার বিশেষ অবকাশ নেই। যদিও অভাবনীয় খরা, যদিও ঘাটতি বায়ের উপর অধিক মুদ্রাস্ফিতি, যদিও ওয়াগনের অভাবে খাদ্যচলাচলের পথে প্রতিবন্ধকতার সৃষ্টি—বিভিন্ন কারণের মধ্যে মূল্যের গতিবৃদ্ধির অন্যতম কারণ হিসাবে নির্ণয় করা যেতে পারে। তবুও আমি মনে করি যে, পশ্চিমবঙ্গের অর্থনৈতিক কাঠামোর মূল্যবৃদ্ধির যে বিভিন্ন কারণ ঘটেছে, আমাদের একজন প্রখ্যাত অর্থনীতিবিদ কিছুদিন আগে ভারতবর্ষের অর্থনৈতিক কাঁঠামো বিশ্লেষণ করতে গিয়ে তিনি যে কথা বলেছিলেন আমি আপনার মাধ্যমে সভার সকল সদস্যকে ওয়াকিবহাল করছি। যে ভারতবর্ষের, যে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক কাঠামোয় এই মূল্যস্তর বৃদ্ধি আছে,

This problem of spiral rise in prices is not merely related with the question of production, but is mainly linked up with the mode of distribution.

বন্টনগত ব্যবস্থা পশ্চিমবাংলা অর্থনৈতিক কাঠামোয় মূল্যবৃদ্ধির অন্যতম কারণ, এই বিষয়ে কোন সন্দেহের অবকাশ থাকতে পারে না। তাই আমি মনে করি যে বিভিন্ন কারণ থাকলেও আজকে সমাজে যারা কালোবাজারী, মুনাফাবাজ, ফাটকাবাজী সম্প্রদায় তারা বাজারের দ্রব্য কবজা করে রেখে, কৃত্রিম অভাবের সৃষ্টি করে জিনিসের দাম আকাশচুম্বী করে জনজীবনকে বিপর্যস্ত করছে তাদের কার্যকলাপের ফলে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোতে মূল্যবৃদ্ধির অন্যতম কারণ হিসাবে নির্ণয় করা যেতে পারে। আমি মনে করি, পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোকে অগ্রগতির দিকে নিয়ে যেতে গেলে সব থেকে যেটা বড় প্রয়োজন সেটা হচ্ছে খাদ্যশস্যের মূল্যের স্থিরতাসাধন। আমি অর্থনীতির ছাত্র হিসাবে জানি, দি প্রাইস লাইন ইজ ইনডেক্স অব ইকোনমিক ডেভলপমেন্ট। আমাদের দেহের স্থিরতা বা সমতা মাপবার জন্য যেমন থার্মোমিটার, কোন একটা দেশের অর্থনৈতিক কাঠামোর ভারসাম্য পরিমাপের মাপকাটি হচ্ছে প্রাইস লাইন। অর্থনৈতিক কাঠামোতে দামস্তরের যদি স্থিরতা সৃষ্টি করা না যায়, তা হলে অর্থনৈতিক কাঠামোতে ভারসাম্য আসে না, আসতে পারে না এবং ভারসাম্য যদি না আসে তবে অর্থনৈতিক কাঠামোর উন্নতিসাধন করা কখনও সম্ভবপর নয়। তাই যে কোন ভাবে, যে কোন মূল্যে আমাদের এই অস্বাভাবিক মূল্যবৃদ্ধির গতির রোধ ঘটাতে হবে। আজকে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে মাননীয় স্পীকার মহাশয়, একথা অস্বীকার করে লাভ নেই, আমি দেখেছি, আজকে যেসমস্ত উৎপাদকরা চাল উৎপাদন করছে, যে সমস্ত উৎপাদকরা খাদ্যশস্য উৎপাদনের কাজে ব্যাপৃত রয়েছে. তারা মহাজন সম্প্রদায়ের কবলে পড়ে তাদের ন্যায্যমূল্য পাচ্ছে না। একদিকে উৎপাদকেরা মূল্য কম পাচ্ছে, অন্যদিকে নানা স্তর এবং নানা ধরনের মধ্যবর্তী ব্যবসায়ী সম্প্রদায়ের অস্তিত্বের ফলে ভোগকারীর কাছে যে মূল্যে গিয়ে পেঁছায় সেই মূল্য কিন্তু অনেকটা আকাশছোঁয়া হয়ে যাচ্ছে। এটা জনজীবনের বিপর্যয়ের সব চেয়ে বড় কারণ। উৎপাদকের মূল্য আর ভোগকারীর মূল্যের মধ্যে বিরাট ফারাক। কাজেই আজকে অর্থনৈতিক কাঠামোকে বাচাতে গেলে এই মধ্যবর্তী ব্যবসায়ীদের বিলোপসাধন বিশেষভাবে প্রয়োজন। শুধু তাই নয়, আজকে পশ্চিমবাংলার অর্থ-নৈতিক কাঠামোর দিকে তাকাতে গেলে নিশ্চিতভাবে আমি লক্ষ্য করি যে, উদ্বৃত্ত এলাকাগুলি রয়েছে যেমন মেদিনীপুর, বীরভূম আবার ঘাটতি এলাকা রয়েছে যেখান থেকে আমি নির্বাচিত হয়ে এসেছি নদীয়া, সেই উদ্বৃত্ত এবং ঘাটতি এলাকায় খাদ্যশস্যের বিরাট একটা পার্থক্য, বিরাট একটা ব্যবধান, বিরাট একটা ফারাক আজকে সর্বত্র পরিলক্ষিত হচ্ছে। আজকে সেজন্য খাদ্যশস্যের মূল্যের স্থিতি আনতে গেলে নিশ্চিতভাবে আমি মনে করি, প্রকিওরমেন্ট মেশিনারিকে সাকসেসফুল করতে হবে। কারণ কিছুদিন আগে মুখ্যমন্ত্রী এই সভায় দাঁড়িয়ে যে তথ্য পেশ করেছিলেন তাতে আমরা লক্ষ্য করেছি, আমাদের খাদ্যশস্য সংগ্রহের যে লক্ষ্য ছিল ৩ লক্ষ টন এখন পর্যন্ত নিয়ার এবাউট অ্যাপ্রোকসিমেটলি সোয়া লক্ষ টন পেয়েছি। সুতরাং এটা অস্বীকার করে লাভ নেই. জনসাধারণের সহযোগিতার অভাবেই হোক বা গভর্নমেন্ট মেশিনারির পারদর্শিতার অভাবেই হোক বা সরকারী অফিসারদের নৈপুণ্যের অভাব বা অক্ষমতার জন্যই হোক খাদ্যশস্য সংগ্রহ সঠিকভাবে এগিয়ে যাচ্ছে না। এই যে মেশিনারী, যে মেশিনারীর মাধ্যমে খাদ্যশস্য সংগ্রহ সঠিকভাবে হচ্ছে না সেই মেশিনারীর আমূল পরিবর্তন হওয়া দরকার এবং ঘাটতি পূরণের একমাত্র পথ হচ্ছে স্টেট ট্রেডিং বা রাষ্ট্রীয় বাণিজ্য। যদিও এই রাষ্ট্রীয় বাণিজ্য করতে গেলে আমি মনে করি, প্রশাসনিক কাঠামোকে যতটা জোরদার করা দরকার, এই সরকারের প্রশাসনিক কাঠামো ততটা উন্নত পর্যায়ে পেঁছায় নি, আমি মনে করি, এই স্টেট ট্রেডিংকে সাকসেসফুল করতে গেলে যে সায়েন্টিফিক ওয়েতে অয়ারহাউসিং করা দরকার সেই অয়ারহাউস এখন পর্যন্ত সায়েন্টিফিক্যালি প্রিপায়ারড নয়। আমি নিশ্চিতভাবে স্বীকার করি, এই স্টেট ট্রেডিং করতে গেলে অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হবে।

অর্থনীতির ছাত্র হিসাবে এটা পরিষ্কারভাবে আমি মনে করি, যদি এই ধরনের কাজ করতে হয়—এই ধরনের কাজ করতে গেলে অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে হয় অতিরিক্ত ব্যয় করতে হয়, ঘাটতি ব্যয়ের প্রশ্ন ওঠে। মাননীয় স্পীকার মহাশয় তা হলে আমি এটা স্বীকার করে নেব

অতিরিক্ত অর্থের জন্য মুদ্রাস্ফীতির সৃষ্টি হবে। প্রশ্ন হচ্ছে, অতিরিক্ত অর্থ কিভাবে খরচ করা হচ্ছে, সেই খরচের পদ্ধতিটাই সব চেয়ে বড় কথা কতটুকু মুদ্রাস্ফীতি হবে, কতটুকু জিনিসের দাম বাড়বে! আমি দেখেছি, পৃথিবীর যে কোন দেশে, যে কোন যুগে অর্থনৈতিক কাঠামোতে যখন কোন অতিরিক্ত ব্যয় করা হয়, যখনই কোন ঘাটতি ব্যয় করা হয়—হয় ওনারশীপ বেনিফিট সেক্টরে, না হয় ইউজড বেনিফিট সেক্টরে ব্যয় করা হয়। যদিও অতিরিক্ত ব্যয়, যদিও ঘাটতি ব্যয়, ওনারশিপ বেনিফিট সেক্টরের পরিবর্তে ইউজড বেনিফিট সেক্টরে ব্যয় করা হয়ে থাকে, তা হলেও নিশ্চিতভাবে সঙ্গে সঙ্গে উৎপাদন বাড়বে, জনজীবনের কাজে লাগবে, মুদ্রাস্ফীতি হবে না। ঘাটতি ব্যয় অতিরিক্ত হলেও সেখানে দ্রব্যমূল্যের অতিরিক্ত বৃদ্ধি ঘটবে না। এই জন্য যদি অতিরিক্ত ব্যয় করতে হয়, তা হলে স্টেট ট্রেডিংকে আমরা পুরোপুরি স্বীকার করে নেই। তবে একটা কথা আলোচনা প্রসঙ্গে আমাদের মাননীয় সদস্য ভাদুড়ী মহাশয় বলেছেন সেটা হচ্ছে, মনোপলি স্টেট ট্রেডিংয়ের কথা। আমি এটাকে বর্তমান পরিস্থিতিতে বাস্তবসম্মত পন্থা বলে স্বীকার করি না। আমি মাননীয় আর এস পি সদস্য তিমির ভাদুড়ী মহাশয়কে স্মরণ করিয়ে দেই যে, কিছু দিন আগে যখন খাদ্যশস্যের রাষ্ট্রীয় বাণিজ্য করা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোতে সম্ভবপর হ'ল, এই সম্পর্কে একটা কাউন্সিল হ'ল, তার নাম দেওয়া হ'ল ন্যাশন্যাল ডেভলপমেন্ট কাউন্সিল। ভারতবর্ষের উৎপাদন, ভারতবর্ষের প্রোকিওরমেন্ট, ভারতবর্ষের অ্যাডমিনিস্ট্রেটিভ মেশিনারী, ভারতবর্ষের বর্তমান অবস্থায় অর্থনৈতিক কাঠামো সমস্ত কিছু বিশ্লেষণ করে দেখালেন যে, যদি এই রকম ধরনের একটা প্রোসেস চালু করতে হয়, তা হলে দুটি পরিকল্পনার মাধ্যমে চালু করতে হবে। একটা হচ্ছে ইন্টারিম প্ল্যানিং অর্থাৎ মধ্যবর্তী পরিকল্পনা, আর একটা হচ্ছে ফাইনাল প্ল্যানিং অর্থাৎ চূড়ান্ত পরিকল্পনা। উনি যেটা বলেছেন মনোপলি স্টেট ট্রেডিং, এটা কিন্তু ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামোর গতিপ্রকৃতিতে বর্তমান বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে কখনও স্বীকার করা যায় না। তিনি আজকে সভয়ে একথা বলতে পেরেছেন সেজন্য তিনি ধন্যবাদার্হ। ওদের আমলে স্টেট ট্রেডিং ন্যাশানালাইজ করা দূরের কথা রেশানের স্কেল কমতে কমতে ৮০ গ্রামে এসে দাঁড়িয়েছিলো। এটা আমরা দাবি করতে পারি, এই পশ্চিমবাংলা সরকার ফেয়ার প্রাইস সপ করে অনেক কিছু করেছেন। আমি এই প্রস্তাবে আলোচনা করতে গিয়ে একটা সংশোধনী আনছি সেই সংশোধনীতে বলতে গিয়ে আমি নীতিগতভাবে স্বীকার করি যে স্টেট ট্রেডিং ইন অল টাইপস্ অব ফুডগ্রেইনস্ কিন্তু আমাদের মনে রাখতে হবে বাস্তব

[4-50—5-00 p.m.]

অবস্থার কথা, মনে রাখতে হবে যে, আমরা পশ্চিমবঙ্গ বিধানসভায় যা করব তা যেন কেন্দ্রীয় সরকারের নীতির পরিপ্রেক্ষিতে হয়। অনেকে বলেছেন, কেরোসিনের কথা, বলেছেন কোর্স গ্রেনের কথা, বলেছেন পালসের কথা, এডিবল অয়েলসের কথা, স্ট্যান্ডার্ড ক্লথসের কথা, এসেন-শিয়াল ড্রাগসের কথা, কিন্তু এর অধিকাংশর উৎপাদন এখানে কোথায়? মেন সোর্স হচ্ছে ন্যাশানাল সোর্স অফ সাপ্লাই। সুতরাং ন্যাশানাল পলিসির পরিপ্রেক্ষিতে এটা যদি না হয়—পশ্চিমবাংলার বুকে যেখানে কোন ন্যাশানাল সোর্স অফ সাপ্লাই নেই সেখানে এটা প্রেগমেটিক হবে না, কোন জিনিস হবে না শুধু ন্যাশানালাইজেশনই হয়ে যাবে। সেই জন্য এটা কোন কার্যকর কথা নয়। আমার মনে হয়, দাট প্রোপোসাল ইস আনপ্রেগমেটিক। এটা প্রেগমেটিক নয় এটা বাস্তবসম্মত নয়, সেই জন্য আমি এই রেজলিউশনটা অ্যামেন্ড করতে চাইছি, হুইচ ইস এ ন্যাশানাল পলিসি এবং কেন্দ্রীয় সরকার এটাকে কার্যকর করতে চাইছেন, সেই জন্য আমি রাইস কথাটা জুড়তে বলছি। কারণ

The Central Government has taken up the responsibility of supply and distribution to the State.

একটা স্লোগান হিসাবে এই রেজলিউশনটিকে ব্যবহার না করে প্রেগমেটিক অ্যাপ্রোচ নিয়ে, রিয়ালিস্টিক অ্যাপ্রোচ নিয়ে আমি এই অ্যামেন্ডমেন্ট আনছি.

Not the resolution like a slogan which we will shout in the House and pass and forward it to the Central Government for approval.

এটা স্লোগান হবে না, এটা প্রেগমেটিক অ্যাপ্রোচ হবে, রিয়েলিস্টিক অ্যাপ্রোচ হবে। আমার অ্যামেন্ডমেন্টটা হচ্ছে এই

This Assembly—my amendment I am moving—this Assembly is of opinion that in order to check spiral rise in prices of daily necessities and essential commodities the wholesale trade in wheat and rice be immediately taken over by the Government and distribution of these commodities be made through public distribution system by providing for adequate number of fair price shops in rural and urban areas. That is my amendment.

এখানে হুইট অ্যান্ড রাইস ইন্সটেড অফ দিস লাইনস, আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করলাম এবং আমার মনে হয়, আমাদের অনারেবল মেম্বাররা বাস্তব অবস্থার কথা চিন্তা করে এই সংশোধনী সহ এই রেজলিউশনটা পাস করবেন।

**ডাঃ ভূপেন বিজলী:** স্পীকার স্যার, আমার পূর্ববর্তী বক্তার বক্তব্যকে সমর্থন করে আমি দু'-একটি কথা বলতে চাই। আমরা এখানে এই সরকার গঠন করেছি জনতার আশীর্বাদ নিয়ে। তাদের কাছে আমাদের দুটো কথা ছিল যে, আমরা হিংসা দূর করব এবং মানুষের নিত্যপ্রয়োজনীয় যে খাদ্য সেই খাদ্যকে তাদের কাছে পৌঁছিয়ে দেব। আমরা হিংসার রাজনীতি বা যে অশান্তির অবস্থা সৃষ্টি হয়েছিল সেটা দূর করলেও দ্রব্যমূল্য যে ভাবে হু হু করে বেড়ে চলেছে তাতে সাধারণ মানুষের মধ্যে যে হতাশা দেখা দিয়েছে সেই হতাশা দূর করতে পারি নি। তাই আজকে আমাদের প্রধান এবং প্রথম কর্তব্য হচ্ছে খাদ্যমূল্য রোধ করা। চালের দর, গমের দর, চিনির দর যেভাবে বেড়ে চলেছে তাতে সাধারণ মানুষের বাঁচার যে চাহিদা সেই চাহিদা তারা মেটাতে পারছে না। তাই মাননীয় মেম্বার শ্রীঅসমঞ্জ দে যে অ্যামেন্ডমেন্ট এই হাউসে এনেছেন সেটাকে পূর্ণ সমর্থন করে, এখানে খাদ্য বিভাগের সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় বসে আছেন তাঁর দৃষ্টি এই ব্যাপারে আকৃষ্ট করছি। আমরা ন্যাশানালাইজেশন চাইছি, গণতান্ত্রিক সমাজবাদে বিশ্বাস রাখতে গেলে ন্যাশনালাইজেশন চাই, কিন্তু আমাদের চিন্তা করতে হবে কন্ট্রোল করতে গেলে যে জাতীয়তাবাদের দরকার তা আমাদের মেন্টালিটির মধ্যে নেই। এই মেন্টালিটি নিয়ে আমরা ন্যাশানালাইজেশনকে সম্পূর্ণরূপ দিতে পারব না। তাই স্টান্ট দিয়ে, স্লোগান দিয়ে, চমক দিয়ে কিছু করলেই হবে না, বাস্তবে সেটা সম্ভব কিনা চিন্তা করতে হবে। তাই আমরা চাল, গম, চিনি এইগুলি ন্যাশানালাইজেশন করে সামগ্রিক অসুবিধা দূর করতে পারি এবং সেই চিন্তা নিয়ে আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে জানাচ্ছি যে গ্রামবাংলায় যে ভাবে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য হাহাকার দেখা দিয়েছে সেটা যাতে রোধ করা যায় তার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে হবে। বন্দে মাতরম, জয়হিন্দ্।

**শ্রীঅশ্বিনী রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্য ঘোষাল মহাশয়ের প্রস্তাবকে সমর্থন করে কিছু বলতে চাই। এখানে তিনটা সংশোধনী প্রস্তাব এসেছে। একটা সংশোধনী যেটাতে সংযোজিত করতে বলছে সেটাকে গ্রহণ করা যেতে পারে। আর একটা সংশোধনী যেটা তিমির বাবু এনেছেন এন্টায়ার ন্যাশনালাইজেশন সেটা সম্পর্কে আমার বিশেষ আপত্তি আছে। অসমঞ্জ বাবু যেটা এনেছেন সেটা সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। তিনটা সংশোধনী এবং মূল প্রস্তাবের লক্ষ্য কি? আমরা সকলেই যখন সমাজতন্ত্রের কথা বলি তখন একটা মাপকাঠি হচ্ছে জীবনযাত্রার মান বাড়ান। কিন্তু এটা কিভাবে হবে? গত কয়েক বছরে যেসমস্ত সংখ্যাতত্ত্ব দেখা যাচ্ছে তাতে যারা উৎপাদক বা শ্রমিকশ্রেণী তাঁদের মানি ওয়েজ বেড়েছে; কিন্তু রিয়েল ওয়েজ কমে গেছে। তার মানে হচ্ছে, জীবনযাত্রার মান বাড়ানোর পরিবর্তে তা কমে গেছে। সংখ্যাধিক্যে আমি আর এটা ভারাক্রান্ত করছি না। গত বছর লেবার দপ্তর থেকে প্রচারিত যে পুস্তিকা লেবার ইন ওয়েস্ট বেঙ্গল তাতে এ সব আছে। এটা যদি মুখ্য উদ্দেশ্য হয় সাধারণ মানুষের জীবনযাত্রার মান ধীরে ধীরে বেড়ে যাবে, তা হলে কিন্তু দেখা যাচ্ছে—এটা তো দূরের কথা, বরং কমে যাচ্ছে। সেদিক থেকে জীবনযাত্রার মাণ বাড়াতে গেলে বেতন যদি বাড়িয়ে দিই এবং জিনিসের দামও যদি সঙ্গে সঙ্গে বেড়ে যায়, তা হলে এটা হবে না। সেজন্য অসমঞ্জবাবু চেক দি প্রাইস লাইন যে কথা বলেছেন সেটা আমি সমর্থন করি। দ্রব্যমূল্য যাতে না বাড়ে তার জন্য কতকগুলি ব্যবস্থা করতে হবে এবং সেই ব্যবস্থা করতে গেলে এই প্রস্তাব বর্তমানে

উপযোগী। কারণ চাল, গম ইত্যাদির দাম যে পরিমাণে বেড়েছে তাতে দেখা যাবে ডাল, চিনি ইত্যাদির দাম আরও বেশীভাবে বেড়েছে। অর্থাৎ শতকরা ১৫ ভাগ থেকে আরম্ভ করে শতকরা ৭০ ভাগ জিনিসের দাম বেড়েছে। অসমঞ্জবাবু যে সংশোধনী দিয়েছেন তাতে দু'টা মাত্র জিনিসের উপর কর্তৃত্বের কথা বলেছেন—চাল, গম। এখন তা হলে দু'টা ছাড়া ডাল, চিনি, তেল, ওষুধের দাম খোলা বাজারে আরও বাড়ুক আপত্তি নেই। কিন্তু এতে জীবনযাত্রার মান বা লক্ষ্যে পৌঁছান যাবে না। কাজেই সেদিক থেকে এই সংশোধনী গ্রহণ করা যায় না। আমরা সাধারণ মানুষের নিত্যপ্রয়োজনীয় জিনিস যার দরকার হয় সেগুলির ব্যবসা নিয়ে নেবার কথা বলছি। কিন্তু এ বিষয় একটা আক্রমণ আসবে কায়েমী স্বার্থবাদীদের দিক থেকে। কিন্তু তবুও আমরা এই কাজ যদি করতে চাই, তা হলে আমাদের দেখতে হবে উৎপাদককারীদের আমরা কি দিতে পেরেছি? যারা সত্যিকারের চাষী তাদের সমস্ত জিনিস আমাদের প্রকিওরমেন্ট করতে হবে। সেখানে ইনসেনটিভ প্রাইস-এর কথা সারা পৃথিবীতে আছে। সমাজতান্ত্রিক দুনিয়া, পুঁজিবাদী দুনিয়া সব জায়গাতেই ইনসেনটিভ-এর ব্যবস্থা আছে।

[5-00--5-10 p.m.]

সেজন্য ধান-চালের এবং গমের ব্যবসা নিতে গেলে, গমের দর সরকার বাড়িয়ে দিয়েছেন, সেজন্য চালের সংগ্রহ মূল্য যেটা আছে সেটা বাড়ানর ব্যাপারে প্রস্তাব পাস করলে হবে না, উৎসাহ-জনক দাম কিভাবে দেওয়া যায় সেইভাবে প্রাইস ফিক্সেসান করতে হবে এবং সেই প্রাইস ফিক্সেসন করার দিক থেকে আমাদের ২/৩টি জিনিসের দিকে লক্ষ্য রাখতে হবে। মজুরদের মজুরী কি তাদের প্রয়োজনভিত্তিক যে মজুরী সেটা আমাদের সামনে রাখতে হবে, অন্যান্য অর্থকরী ফসলের দাম কিভাবে আছে সেটা দেখতে হবে এবং শিল্পজাত দ্রব্যের দাম কি আছে এর সঙ্গে সমতা রেখে আমাদের উৎসাহজনক দাম না দিলে প্রাইস ফিক্সেসান হবে না। কাজেই প্রস্তাব পাস হবে, কিন্তু প্রস্তাব কার্যকর করার দিক থেকে আমাদের ভেবে দেখতে হবে। এটা যদি কাযুকর করতে পারি, তা হলে প্রগতির দিকে যে বাধা রয়েছে তাকে হঠাতে পারব এবং গ্রামের উৎপাদকদের আমাদের সঙ্গে পাব। উগ্র বামপন্থীদের দিক থেকে একটা বাধা আসে। সে দিক থেকে তিমিরবাবুর যে সংশোধন এনটায়ার ট্রেড ন্যাশনালাইজ এই দু'টি যে কথা এটা ইতিহাসে বহুবার আমরা দেখেছি প্রমাণিত হয়ে গেছে যে, অপরপক্ষ এটাকে বাণ্ডাল করে। তারা লেনিনবাদে মার্কসবাদে বিশ্বাস করে। কাজেই এমন কোন দেশ নেই যে দেশে ধান-চালের ব্যবসা উৎপাদন ব্যবস্থা একদিনে রাষ্ট্রায়ত্ত করেছিল। লেনিনকে রাষ্ট্রক্ষমতা শ্রমিক শ্রেণীর হাতে যাবার পর ওয়ার ইকনমি থেকে নিউ ইকনমি পলিসিতে যেতে হয়েছিল, যে নিউ ইকনমি পলিসি ছিল একদিকে এক বিঘা জমির মালিক থেকে কুড়ি বিঘা জমির মালিকের সমস্ত উৎপাদন সরকার নিয়ে নেবেন। এটা যদি নেয়, তা হলে এক বিঘা থেকে কুড়ি বিঘার সমগ্র উৎপাদক যারা তারা বিরুদ্ধে যাবে। তা হলে এণ্টায়ার কথাটা বলে সমগ্র ছোট মাঝারি চাষী থেকে আরম্ভ করে যারা শতকরা ৭৫ ভাগ মানুষ তাদেরকে সরকারের বিরুদ্ধে নিয়ে যেতে হয়। আমরা একটা গণতান্ত্রিক ঐক্য করেছি, গণতান্ত্রিক ঐক্য মানে হচ্ছে সমগ্র মেহনতী মানুষের মধ্যে বিভিন্ন শ্রেণী আছে সেই সমস্ত শ্রেণীকে ঐক্যবদ্ধ করেছি প্রগতির দিকে নিয়ে যাবার জন্য। এনটায়ার ট্রেড মানে হচ্ছে এক বিঘা থেকে পঁচিশ বিঘা জমির মালিকের যে উৎপাদন, তা সমস্ত সরকার কিনে নেবেন এবং তারপর তাদের বলতে হবে রেশন নাও। সাধারণ মানুষের সেই মানসিক অবস্থা নেই। সেজন্য এটা বিপরীত দিক থেকে আক্রমণ করা হচ্ছে, বানচাল করা হচ্ছে। সেজন্য হুঁশিয়ারী দিয়ে গেছি একটা স্ট্রাকচার চেঞ্জ করতে পারি অর্ডার দিয়ে, কিন্তু সুপারস্ট্রাকচার যেটা সেটা একদিনে চেঞ্জ করা যায় না। সুপারস্ট্রাকচার চেঞ্জ না করে এনটায়ার ট্রেড, এনটায়ার নেশনালাইজেসানের সমস্ত ভীতিকে বানচাল করে। সেজন্য তিমিরবাবুর যে সংশোধন সেটা সমর্থন করতে পারছি না, তার সম্পূর্ণ বিরোধিতা করছি।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্য ঘোষাল মহাশয় এখানে যে প্রস্তাব এনেছেন ঠিক পুরাপুরি সেই প্রস্তাব আমার পক্ষে সমর্থন করা সম্ভব নয়।

আমি সেইজন্য মাননীয় সদস্য অসমঞ্জ দে মহাশয় যে সংশোধনী উত্থাপন করেছেন আমি সেই সংশোধনী প্রস্তাব সমর্থন করছি। আমার বক্তব্যের সঙ্গে আশা করি মাননীয় সদস্য সত্য ঘোষাল, অশ্বিনী রায়, অজিত বসু এবং হরশঙ্কর ভট্টাচার্য মহাশয় একমত হবেন এই সিদ্ধান্তে আসতে যে, অসমঞ্জবাবুর যে সংশোধনী প্রস্তাব আছে সেটাই গ্রহণ করা উচিত। আমি সেই কারণগুলি আপনাদের বলছি। অশ্বিনীবাবু বলেছেন, সমস্ত জিনিস একসঙ্গে ন্যাশনালাইজেসন করা সম্ভব নয়। সেই যুক্তি ধ'রে আমি বলব, বর্তমান যে পরিস্থিতি তাতে পশ্চিমবাংলার মত এরকম একটা বিপুল ঘাটতি রাজ্যে এক ধাক্কায় সমস্ত পাইকারী ব্যবসা রাষ্ট্রীয়করণ করা অযৌক্তিক, সম্পূর্ণ অর্থহীন হবে এবং তাতে রাষ্ট্র এবং সমাজজীবন জর্জরিত হবে। কাজেই এই বিষয়ে আমাদের সচেতন হতে হবে। তিনি অতি বামপন্থীদের সম্বন্ধে হুঁশিয়ারী দিয়ে ভালই বলেছেন। অতি বামপন্থী লাইনের কথা আমাদের ভাবতে হবে এবং সেই সঙ্গে আমাদের ভাবতে হবে, বাস্তব পরিস্থিতিতে কোনটা অ্যাডভেঞ্চারিজম, কোনটা লেফ্‌ট টেরোরিজম। চাল, ডাল, চিনি, বিভিন্ন রকম তেল এবং ঔষধ—সমস্ত জিনিস এর আওতায় আনতে চেয়েছেন। এই রাজ্যে গমের কথা ধরুন। অশ্বিনীবাবু, অজিত বসু দীর্ঘদিনের সি পি আই সদস্য এবং আমার চেয়ে তাঁদের অভিজ্ঞতা বেশি। কিন্তু আমি তাঁদের জিজ্ঞাসা করছি, পশ্চিমবাংলায় কি তা হচ্ছে না? গমের পাইকারী ব্যবসা তো রাষ্ট্রের হাতেই রয়েছে। গমের ডিস্ট্রিবিউশন এফ সি আই-র মাধ্যমে হয়। পশ্চিমবাংলায় আজ পর্যন্ত গমের উৎপাদন খুব কম হয়েছে। কৃষকদের উদ্যোগের ফলে এবং কৃষি দপ্তরের চেষ্টায় গমের উৎপাদন বেড়েছে। আমরা দেখেছি, পশ্চিমবাংলায় খাদ্য কর্পোরেশন গম প্রোকিওরমেন্ট করবার চেষ্টা ক'রে ব্যর্থ হয়। কাজেই ডিস-ইনসেনটিভ হয়ে দেখা দিয়েছে। কেন্দ্রীয় সরকার ৭৬ টাকা পার কুইন্টল নেকেড গ্রেন্স-এর প্রোকিওরমেন্ট প্রাইস বেঁধে দিয়েছেন। কিন্তু আমরা দেখেছি, পশ্চিমবাংলায় অতীতে গম সংগ্রহ করা সম্ভব হয় নি এবং এখানে কোন পাইকারী ব্যবসায়ী ওই ৭৬ টাকা দাম দিয়ে কেনে না। সরকার যে ৯০ পয়সা পার কিলো রেশনে বিক্রি করে সেখানে কোন অর্গানাইজড হোলসেলারের পক্ষে কম্পিট করা সম্ভব নয়। সুতরাং দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় হুইট ট্রেডটা এফ সি আই-র হাতেই রয়েছে। চালের প্রোকিওরমেন্ট রাষ্ট্রের হাতে আসে কিনা সেটা বিবেচনা করছি। গম সম্বন্ধে আগামী কাল চূড়ান্ত সিদ্ধান্ত হবে। দিল্লীতে মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রীদের সম্মেলন হচ্ছে এবং আমাদের প্রধানমন্ত্রী সেই সম্মেলনে সভাপতিত্ব করবেন। সুতরাং গম সম্বন্ধে আগামী কাল চূড়ান্ত সিদ্ধান্ত হবে। আজকে কাগজে দেখেছি, কেন্দ্রীয় সরকার গমের পাইকারী ব্যবসা নেবার ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছেন এবং কালকে কমিটির পক্ষ থেকে সিদ্ধান্ত ঘোষণা করা হবে। চাল সম্বন্ধে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নেবেন এবং তার জন্য একটা কমিটি গঠন করা হয়েছে। ভারতবর্ষের পাঁচটি রাজ্য থেকে খাদ্যমন্ত্রীরা রয়েছেন, কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী, খাদ্যের রাষ্ট্রমন্ত্রী, অর্থমন্ত্রী, প্ল্যানিং মিনিস্টার, প্ল্যানিং কমিশনের চেয়ারম্যান এবং বিশেষ ক'রে বিশেষজ্ঞ যাঁরা রয়েছেন তাঁরা সেখানে আছেন। তাঁরা একটা সিদ্ধান্ত নেবেন এবং আমরা জানতে পারব কি অবস্থা। পশ্চিমবাংলায় ১৩ হাজার ফেয়ার প্রাইস শপ আছে এবং বৃহত্তর কোলকাতা এবং শিল্পাঞ্চলে বিধিবদ্ধ রেশন শপ আছে ২,৫০০। এই ১৬ হাজার রেশন শপের মাধ্যমে মুসুর, মুগ ডাল দেওয়া কি সম্ভব? কোন দেশে কি তা হতে পারে?

[5-10—5-20 p.m.]

কোনটা সম্ভব—একটা বাফার স্টক তৈরি ক'রে যখনই দ্রব্যমূল্য বৃদ্ধির প্রবণতা হয় তখনই বাজারে ছাড়া। আমি খুব জোরের সঙ্গে বলছি আমার খাদ্য দপ্তর থেকে এসেনসিয়াল, নন-এসেনসিয়াল ফ্রম দি নন-সিরিয়াল এসেনসিয়াল কমডিটি ডিরেক্টোরেট-এর পক্ষ থেকে ৫০০ মণ মুসুরির ডাল বাজারে বিক্রি আরম্ভ করার সাথে সাথে বাজারে ডালের দাম পড়ে গেল। আজকে যে কোন সদস্য বলতে পারেন ১.৮০ ক'রে মসুরির ডাল বিক্রি হচ্ছে। তাই দাম বেড়েছে আমাদের সরকারের হাতে স্টক ছিল না, আমাদের কিনতে হয়েছে। আমরা ভারত সরকারের সংস্থা থেকে ৫০০ টন ডাল কিনে বাজারে ছেড়েছি এবং আমি ঘোষণা করছি আগামী মার্চের প্রথম সপ্তাহ থেকে ১,১০০ টন ছোলার ডাল আমরা বাজারে ছাড়ব। প্রত্যেক সপ্তাহে রেশনের দোকানের মাধ্যমে রেশনের যারা কার্ড হোল্ডার তারা ২৫০ গ্রাম ক'রে প্রত্যেকে কার্ড

পিছ্ পাবেন। আমরা রেশনিং এলাকা থেকে আরম্ভ করছি, কিন্তু ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের জানিয়েছি তারা যদি ডাল চান, আমরা তাদেরও পাঠাব ১·৫০ পয়সা ক'রে। আজকে খোলা-বাজারে ডালের দাম ১·৭০, ১·৮০। আমরা এই প্রোগ্রাম নিয়েছি। এটা যদি সোসালিজম না হয়, তা হ'লে কোন্‌টা সোসালিজম আমি জানতে চাচ্ছি আপনাদের কাছে। আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাচ্ছি যে, কোন্ গণতান্ত্রিক সরকার নজির দেখিয়েছেন যে, সরকারী ব্যবস্থার সমালোচনার জন্য তদন্ত কমিশন হয়েছে? এবং সেই তদন্ত কমিশনের রিপোর্ট বিধানসভার সদস্য এবং সাংবাদিকদের দেওয়া হয়েছে এই রিপোর্টটা মাননীয় সদস্যরা প'ড়ে দেখবেন। রাষ্ট্রীকরণ তো হয়েছে, চাল এবং গম যেটা সেন্ট্রাল পুল থেকে পায় তার রেশনের মাধ্যমে পাবলিক ডিস্ট্রিবিউসন সিস্টেমের মাধ্যমে দিচ্ছি, খাদ্য দপ্তর থেকে, ফুড কর্পোরেশন থেকে [illegible]। এন সি রায় এনকোয়ারী কমিশনের রিপোর্টের কথা বলেছেন যে, ২১০ কোটি টাকার খাদ্যশস্য এক বছরে ট্রানজ্যাকসন হয়ে থাকে, ১০ পার্সেন্ট সর্টেজ বা তারা থেপ্ট কথাটা ব্যবহার করেছেন—তাতে ২১ কোটি টাকা বছরে লোকসান। সুতরাং স্টেটাইজ হয়ে গেলে প্রবলেম হয়ে যাচ্ছে আমি বিধানসভায় আগেও বলেছি, যখন খাদ্য বিতর্ক হবে তখন এসম্বন্ধে আলোচনা করতে চাই। আমার ভুল হ'লে আমি মাথা নিচু ক'রে মেনে নেব। তার আগে আমাকে বুঝাতে হবে। খাদ্যমন্ত্রী হিসাবে দায়িত্ব নিয়ে আমাকে কথা বলতে হবে। আমি শুধু কতকগুলি স্টান্ট দিয়ে ব'লে যাব, তা হ'লে কোন কাজের কথা হবে না। ডাল পশ্চিমবাংলায় আমাদের লাগে ৮ লক্ষ টন, ৮ লক্ষ টন কি এই রাজ্যে তৈরি হয়? আমাদের এখানে ৩।। লাখ টন কলাই নিয়ে প্রকিওর করলাম আর আমাদের ৮ লক্ষ টন ডালের দরকার। বাকিটা আমি প্রকিওর করব কোথা থেকে? আপনি বললেই হ'ল স্টেট ট্রেডিং-এর একটা রেজলিউসন একটা কাগজের রেজলিউসন হতে পারে।

Will any member of the public take it seriously such a resolution as passed by the august body.

আমাদের সিরিয়াসলি নিতে হবে। আপনার এখানে প্রডাকসন নাই, বাইরে থেকে আনতে হবে। গ্রাউন্ডনাট ওয়েল, বাদাম তেল ২৯,০০০ মেট্রিক টন আমাদের আসে, সমস্ত অন্য রাজ্য থেকে আসে—এর উপর কি আমাদের কোন কন্ট্রোল আছে, তার হোলসেল ট্রেড আমরা কি ক'রে করতে পারি? নারিকেল তেল কুকিং মিডিয়াম যেটা অনেকের কাছে ৫০,০০০ মেট্রিক টন আসে সমস্ত অন্য রাজ্য থেকে, এখানে এক বিন্দুও তৈরি হয় না। আর চিনির কথা এখানে বলছেন—চিনি ২,৩৫,২০০ মেট্রিক টন এটা তো স্টেট ট্রেডিং—এই আছে, তা হ'লে আর চিনির কথা প্রস্তাবে ঢোকালেন কেন? মাননীয় সত্য ঘোষালকে আমি বিনয়ের সঙ্গে বলতে চাই উনি যেন কিছু মনে না করেন, আমি খুব বলব, উনি খুব ভেবে চিন্তে এই রেজলিউসনটা ড্রাফট করেন নি। চিনি তো রেশনেই আছে। লেভি সুগার কেন্দ্রীয় আইন অনুযায়ী ৭০ পার্সেন্ট হচ্ছে লেভি সুগার—আগে ছিল ৬০ পার্সেন্ট, আর ফ্রি সুগার ছিল ৪০ পার্সেন্ট, এখন হয়েছে ৭০ পার্সেন্ট লেভি সুগার, আর ৩০ পার্সেন্ট ফ্রি সুগার। এই রাজ্যে লেভি সুগার আসে ২ লক্ষ ৩৫ হাজার ১ শো মেট্রিক টন। এই লেভি সুগার সমস্ত রাজ্যে রেশন দোকানের মাধ্যমে দেওয়া হয়। কেন্দ্রীয় সরকার এবার সিদ্ধান্ত নিয়েছেন, সারা পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষের গ্রামে এবং শহরে ২·১৫ পয়সা কিলো প্রতি দাম হবে এবং সেই দামে পাওয়া যাবে। এখানে তো কমপ্লিট স্টেট ট্রেডিং চালু আছে, এখানে ব্যক্তিগত মুনাফাখোরের কারচুপি করার অবকাশ নেই। হ্যাঁ, বাকি আছে ঐ ৩০ পার্সেন্ট ফ্রি সুগার। ওটা পশ্চিমবাংলায় আসে ১ লক্ষ ৩০ হাজার মেট্রিক টন। সেই ফ্রি সুগারের দামের উপরে কেন্দ্রীয় সরকার কোন কন্ট্রোল ইম্পোজ করেন নি, আমাদেরও কোন কন্ট্রোল নাই, কিন্তু লেভি সুগারের উপর আমাদের ফুল কন্টোল আছে। স্ট্যান্ডার্ড ক্লথের কথা বলছেন আমি আপনাদের বলতে পারি, এটা গতকালও বলেছি, আজকেও বলছি, আমাদের সরকারের সঙ্গে আলোচনা করার পর দশ কোটি স্কোয়ার মিটার স্ট্যান্ডার্ড ক্লথ সারা ভারতে ভারত সরকার বণ্টন করবেন প্রতি তিন মাস অন্তর। আর পশ্চিমবঙ্গকে তার থেকে দেওয়া হয়েছে জন-

সংখ্যার ভিত্তিতে ৮·২৫ মিলিয়ন স্কোয়ার মিটারস্ কাপড়। আমি মনে করি পশ্চিমবাংলার সরকারের পক্ষে এটা একটা বিগ্ অ্যাচিভমেন্ট, এ জিনিস কি আর কোন দিন হয়েছে? কোন দিন হয় নি। এই যে ৮·২৫ মিলিয়ন কাপড় তার কিছু কাপড় এসে গিয়েছে। আমরা বিধানসভার সদস্যদের দিয়ে বিভিন্ন জেলায় কমিটি করে দিতে শুরু করেছি এবং আশা করছি, আগামী মার্চ মাসের মধ্যে তা সম্পূর্ণ হয়ে যাবে। প্রত্যেক জেলায়, এই যে কমিটি হবে তাতে বিধানসভার সদস্য, সরকারী কর্মচারী এবং অন্যান্য বে-সরকারী সদস্যদের নিয়ে, বসে তারা বেকার যুবকদের অগ্রাধিকার দেবেন, কো-অপারেটিভকে অগ্রাধিকার দেবেন, দিয়ে সেলেক্টেড ডীলার করে দেবেন। তারা প্রত্যেক মাসে এক একটি দোকান থেকে ৭০০/৮০০ টাকা লাভ করতে পারবেন যদি তাঁরা এই কাপড় বিক্রী করতে পারেন। আমরা এই যে ৮·২৫ মিলিয়ন কাপড় দিচ্ছি গভর্নমেন্ট থেকে চূড়ান্ত সিদ্ধান্ত নিয়েছি। আমরা খাদ্য দপ্তর থেকে কো-অপারেটিভ দপ্তরে প্রস্তাব দিয়েছি, মুখ্যমন্ত্রী এবং কেবিনেটের কাছে প্রস্তাব দিয়েছি, মুখ্যমন্ত্রী এবং কেবিনেট সেই প্রস্তাব মেনে নিয়েছেন। ২০ লক্ষ টাকা কো-অপারেটিভকে দিয়ে দিচ্ছি। এটা কি স্টেট কন্ট্রোলের দিকে যাচ্ছি না? এটা কি জনসাধারণের সঙ্গে সহযোগিতা হিসাবে কাজ করা হচ্ছে না? আমরা এগুলি করছি। সেজন্য আমি সত্য ঘোষাল মহাশয়কে বলছি যে, তিনি নিজে অবস্থা, পরিস্থিতি অনুধাবন করুন এবং অসমঞ্জ দে মহাশয় যে সংশোধনী এনেছেন, সেটা তিনি গ্রহণ করুন। এই যে তিনি প্রস্তাবে কোর্স গ্রেইন্স রেখেছেন, আমি তাঁকে জিজ্ঞাসা করি, বজরা, জোয়ার, রাগী আমাদের এখানে হয় কি? তেমন হয় না। আর পশ্চিমবাংলায় বজরা খাচ্ছে কে? আমরা গত বছর খরার সময় মেইজ আনিয়েছিলাম। ঝাড়গ্রাম এবং পুরুলিয়ার সদস্যরা এখানে আছেন কিনা জানি না, আমি তাঁদের অনুরোধ করেছিলাম যে, আপনাদের দু জেলাতে এটা বিক্রী করতে পারেন কিনা দেখুন—সাবসিডাইজড রেটে, ৬২ পয়সা পার কেজিতে এই ভুট্টা বিক্রি করার ব্যবস্থা করুন। এখনও আমাদের স্টক রয়েছে, কন্‌জিউম্‌ড হয় নি। সেজন্য আমি বলছি যে, কোর্স গ্রেইন আমাদের দেশে এ রাজ্যে হয় না, আর হলেও তা নেগলিজিবল।

আর এই যে হোলসেল টেক্ওভারের জন্য রিজোলিউশন আলোচনা করছেন, তার মধ্যে আপনি ঔষধ ঢুকিয়েছেন, আপনি কি মনে করেন এটা ঠিক হয়েছে? গ্রামের রেশন দোকান থেকে আরম্ভ করে কলকাতার রেশন দোকান মাধ্যমে কি টেরামাইসিন, স্ট্রেপ্টোমাইসিন বিক্রি করা সম্ভব? ফেয়ার প্রাইস শপের মাধ্যমে কি এই সমস্ত ঔষধ বিক্রি সম্ভব? পৃথিবীতে কোন্ দেশ পারবে? আমি জানতে চাই, শিখতে চাই, বলুন কোথায় সম্ভব, নট ইভেন দি সোসিয়েলিস্ট কান্ট্রি, সেখানেও কি রেশন দোকান মাধ্যমে ঔষধ বিক্রি করে? প্রাইস রাইজ ইজ এ ডিফারেন্ট প্রবলেম, কিন্তু তার জন্য যা খুশি সেই বিষয় এতে ঢুকিয়ে দিলাম, এটা কি করে হয়? ঔষধের ব্যাপারে স্বাস্থ্য দপ্তর আছে, তার জন্য স্বাস্থ্যমন্ত্রী আছেন, তিনি আলোচনা করতে পারেন, আমি তো সে বিষয়ে উত্তর দিতে পারি না, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী উত্তর দিতে পারেন। সেজন্য বলছি যে, রিজোলিউশন এনেছেন, তার সম্বন্ধে বিবেচনা করে দেখবেন। এর মধ্যে বাস্তবতার পুরো ছাপ নেই। তবে আপনাদের সঙ্গে আমি একমত যে দাম বেড়েছে এবং সেজন্য ব্যবস্থাগুলি নেওয়া হচ্ছে বা রেশন ব্যবস্থাকে আরও জোরদার করবার চেষ্টা করছি। আমি আবার বলছি, মুখ্যমন্ত্রী মহাশয়ও এই বিষয়ের প্রতি গুরুত্ব দিচ্ছেন। কথা ছিল তাঁর আজকে ফিরে আসার, কিন্তু মাননীয় স্পীকার মহাশয় ঘোষণা করেছেন যে, তিনি আজকে আসতে পারবেন না, কেননা তিনি দিল্লী থেকে আসতে পারেন নি? এজন্য যে আমরা খবর পেলাম আগামীকল্য যে সম্মেলন হচ্ছে, তাতে তাঁকে থাকতেই হচ্ছে। তাতে তিনি উপস্থিত থাকবেন। আমিও যাচ্ছি আপনাদের শুভেচ্ছা নিয়ে, সমর্থন নিয়ে, এখানে গমের পাইকারী ব্যবসা সম্বন্ধে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হবে। শুধু তাই নয় কেন্দ্রে এই গমের পাইকারী ব্যবসা নিয়ে একটা প্রস্তাব এসেছে—সেটাও জানিয়ে দিতে চাই, আগে ছিল ওয়ান কান্ট্রি যোন, গোটা ভারতবর্ষ ছিল হুইট জোন, একটা রাজ্য থেকে আর একটা রাজ্যে ব্যবসায়িক ভিত্তিতে গম আনার কোন বাধা ছিল না। আজকে প্রস্তাব এসেছে ওয়ান স্টেট জোন, এক একটা রাজ্য এক একটা জোন। পাঞ্জাব বা

হরিয়ানা থেকে উদ্বৃত্ত গম পশ্চিমবাংলায় আর আনতে পারব না, খাদ্য কর্পোরেশন বা কেন্দ্রীয় সরকারের এজেন্সী মাধ্যমে গম আসবে। আমাদের রাজ্যের জন্য ৮০ হাজার মেট্রিক টন গম বরাদ্দ হয়েছে। এখন আমাদের রাজ্যে ৮০ হাজার মেট্রিক টনের চেয়ে অনেক বেশী দরকার হচ্ছে, অন্য রাজ্য থেকে ব্যবসায়িক ভিত্তিতে গম আসছে, আটা আসছে, ময়দা আসছে, এটা কেউ অস্বীকার করতে পারেন না। এখনও এই আইন আছে। কিন্তু এটা যখন বন্ধ হয়ে যাচ্ছে, এইসব সোর্স কাট আপ হয়ে যাচ্ছে, তখন এ বিষয়ে আমাদের দাবি আসছে যে, উদ্বৃত্ত এরিয়া থেকে এই ঘাটতি আমাদের মেটাবার ব্যবস্থা হোক। এবং সেজন্য মাননীয় কাশীনাথ মিশ্র, সরোজবাবু এবং ভূপেন বিজলী বললেন যে, আমাদের ১ লক্ষ টন না হলে চলবে না। এবং আমাদের চালের বরাদ্দ বাড়াতে হবে যে মুহূর্তে কেন্দ্রীয় ভাণ্ডার থেকে গম এবং চাল পাব আমাদের দেশের জনগণের দুঃখ দূর করার জন্য। আমরা রেশন ব্যবস্থাকে আরও সম্প্রসারণ করবো যাতে প্রত্যেক মানুষ নিয়মিত রেশন পান তার জন্য আমরা চেষ্টা করব। আমরা যে কয়টি পদক্ষেপ নিচ্ছি সেগুলি সমাজতন্ত্রের দিকে লক্ষ্য রেখেই নিচ্ছি।

[5-20—5-30 p.m.]

আমাদের কোন জায়গায় কোন স্লাইডিং ব্যাক হয় নি, আমরা পিছিয়ে আসি নি। আমি বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অবগতির জন্য, আপনি বিশিষ্ট আইনজীবী, আমি দুঃখের সংগে বলছি, এই ডালের ব্যাপারে মাননীয় সদস্য আনোয়ার আলি সাহেব বললেন, হাওড়া জেলার বড় বড় ব্যবসাদার ডালের হোলসেলার তাঁরা লুকিয়ে রেখেছিলেন ডাল। আমাদের সংগে আলোচনা করবার জন্য তাঁদের ডেকেছিলাম, একাধিকবার আমার ঘরে বৈঠকও হয়েছে। তাঁরা ভদ্রলোকের চুক্তিতে সইও করে দিয়ে গিয়েছিলেন। ডাল তাঁরা প্রত্যেক উদ্বৃত্ত রাজ্য থেকে আনবেন এবং ডালের দাম বাজারে তাঁরা কমিয়ে দেবেন। আপনি শুনলে দুঃখিত হবেন, শিউরে উঠবেন, সেই চুক্তি সই করে যাবার পর ঠিক তখন কংগ্রেসের বিধাননগরে অধিবেশন হচ্ছে, সেই সময় তাঁরা হাজার নয়েক কুইন্টাল ডাল হাওড়া জেলায় লুকিয়ে রাখলেন গোপনে। আমি জোরের সংগে বলছি, সরকারী প্রশাসনের নিন্দা অনেকে করছেন, অনেক জায়গায় আমাদের নিন্দা অনেক প্রাপ্য হবে, আমাদের প্রশাসনের অনেক ত্রুটি আছে, অসংগতি আছে; কিন্তু তবু আমি বলছি সেই ডালের ক্ষেত্রে এনফোর্সমেন্ট ব্রাঞ্চ যে দক্ষতার পরিচয় দিয়েছেন, তার জন্য আমি গর্ববোধ করছি। তাঁরা তাঁদের অফিসার দিয়ে এই ৯ হাজার কুইন্টাল ধরলেন। ফলে মামলা হলো। জানি এই সব কথা বাইরে বলা যায় না, এখানে বিধানসভা বলে আমি বলছি, বলতে সাহস পাচ্ছি। মামলায় মাননীয় বিচারপতি রায় দিয়েছেন যে, না, সরকার অ্যান্টি প্রফিটিয়ারিং অ্যাক্ট অনুযায়ী চলতে পারেন। তাঁরা মুনাফাখোরদের মুনাফা রোধ করবার জন্য ন্যায্য দামে সরকার বিক্রয় করতে পারেন। ব্যবসায়ীরা মহামান্য হাইকোর্টে গেলেন। মহামান্য হাইকোর্ট থেকে আজকে এখানে আসবার আগে উদ্বিগ্ন মন নিয়ে এলাম। আমি ভেবেছিলাম, ৯ হাজার কুইন্টাল ভাল ডাল পাওয়ার সংগে সংগে বাজারে ছেড়ে দেব ১·৮০ থেকে অনেক বেশী দাম কমে যাবে। আজকে মহামান্য হাইকোর্ট রায় দিয়েছেন, আমি চোখের সামনে দেখছি—কী রকম মুনাফা তারা লুটেছে! ইন্ডিয়ান প্রডিউসার্স অ্যাসোসিয়েশন—তাঁরা যা দাম কোট করছেন, সেই দামে বিক্রি করতে হবে। অসম্ভব। আজকে আমি এখানে আসবার আগে লিগাল রিমেমব্রান্সারকে নোট দিয়ে এলাম, আমি মনে করি, এই মামলা নিয়ে আমাদের সুপ্রীম কোর্ট পর্যন্ত যাওয়া উচিত, ধরুন এই যে বলছেন, মার্কেট রেটে দিতে হবে, এই মার্কেট রেটটা কী? এই হোলসেলাররা, প্রাইস ম্যানিপুলেটররা, প্রাইস ম্যানুপুলেট করে এমন একটা দাম ধরে রেখেছেন। সেই মার্কেট প্রাইস কিছুতেই আমরা মানতে পারি না, দেশের লোকও তাই মানতে পারে না। এই জন্য আজকে আমি বলে এসেছি অ্যাডভোকেট জেনারেলকে এই মামলায় নিয়োগ করা হোক। সরকার পক্ষ থেকে এই মামলায় শেষ পর্যন্ত আমরা সুপ্রীম কোর্ট পর্যন্ত লড়বো। এইসব অসুবিধাগুলি আছে গণতান্ত্রিক ব্যবস্থায়। জুডিসিয়ারি এখানে আছে, উপায় নাই। একথা তো আমরা কেউ বলতে পারবো না যে, জুডিসিয়ারীকে মানবো না; রুল অব ল থাকবে না—এ কথা তো বলা যাবে না! তা হলে আবার সেই পথে আমাদের যেতে হবে। কিন্তু বাধাগুলি

যা এসেছে, তা আমাদের মেনে নিতে হবে। এসব বাধা সত্ত্বেও বলছি, এই রাজ্য সরকার যৌথ-ভাবে এগিয়ে যাচ্ছে এবং যেকথা কালকে কানাইবাবু বলেছিলেন, তাঁকেও বলছি—এই নীতি আমি ঘোষণা করছি না—সমগ্র কেবিনেট ঘোষণা করছেন এবং এই কেবিনেটের পক্ষ থেকে সমস্ত দায়িত্ব নিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বার বার এই নীতি ঘোষণা করেছেন। সেই জন্য বলছি, আমরা সজাগ আছি, আমরা দুর্নীতিপরায়ণ ব্যবসাদারদের বিরুদ্ধে কঠোরতম ব্যবস্থা নিচ্ছি। এই ব্যাপারে মাননীয় সদস্যদের সহযোগিতা চাইছি। আমি সবাইকে বলছি, আসুন আমরা শুরু করি এটা দিয়ে। গম এবং চালের যে প্রস্তাব এসেছে সেজন্য আসুন আমরা শুরু করি এবং এসেনসিয়েল কমোডিটিস্ ডাইরেক্টরেট যেটা হয়েছে ডাল তারা বিক্রি করতে শুরু করেছে। সুতরাং আমি আপনাদের বলছি, খুব জোরের সঙ্গে বলে দিয়ে যাচ্ছি যে, আমরা যে কাজ সরকারের পক্ষ থেকে করছি গত ২৫ বছরে এই ধরনের কাজ হয় নি পশ্চিমবাংলার ইতিহাসে। আপনাদের জানিয়ে যাচ্ছি কলাই-এর ডাল কোনদিন প্রকিওর হয় নি। কলাই-এর ডাল আগে এখানে যা হত, সে ডাল বাইরে চলে যেত। আর এই রাজ্যে এই কলাই-এর ডাল ৪ টাকা, ৫ টাকা কেজি বিক্রি হত। আপনাদের জানাচ্ছি, প্রায় ৫ হাজার মেট্রিক টন ডাল কুচবিহার ও দিনাজ-পুর থেকে আমরা প্রকিওর করেছি এবং ডাইরেক্টলি, যে কথা মাননীয় অশ্বিনী রায় বললেন এবং ডঃ হরশংকর ভট্টাচার্য বললেন, ডাইরেক্টলি ফ্রম দি প্রডিউসার থেকে আমরা কিনেছি। আমরা কিনে এই ডাল বাজারে ছেড়েছি। সুতরাং আমরা এই পদক্ষেপ নিচ্ছি গ্রোয়ার্স অ্যান্ড প্রডিউসার্সদের আমরা প্রটেক্ট করতে চাচ্ছি, আমরা কনজিউমারদের ও প্রটেক্ট করতে চাচ্ছি। সেজন্য আমি আপনাদের সহযোগিতা চাই। আপনারা আমাদের ত্রুটিবিচ্যুতি ধরিয়ে দেবেন এবং মূল্যবৃদ্ধি রোধ করবার জন্য আমরা সমবেতভাবে যে সংশোধন প্রস্তাব আনা হয়েছে, সেই সংশোধন সমেত মাননীয় সদস্য সত্য ঘোষাল মহাশয়ের প্রস্তাব আমরা গ্রহণ করি। এই প্রস্তাব নিয়ে আমরা কেন্দ্রের কাছে যাচ্ছি। তা হলে আরও স্বচ্ছ হবে সফল হবে পরিষ্কার হবে আমাদের প্রচেষ্টা। যে প্রস্তাব এসেছে এবং তার যে সংশোধনী এসেছে এই দুটো মিলিয়ে আসুন আমরা প্রস্তাবটি সংশোধনীসহ গ্রহণ করি। এই কথা কয়টি বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker:** The mover may now exercise his right of reply.

**শ্রীসত্য ঘোষালঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি যে প্রস্তাব এনেছিলাম তা জোরের সঙ্গে এনেছিলাম। যাইহোক যে সংশোধনী এসেছে প্রস্তাবের তার দু-একটা মেনে নিচ্ছি। যেমন রজনীকান্ত দলুই যে প্রস্তাব এনেছেন সংশোধনী আকারে আমি তা মেনে নিচ্ছি। এডুকেটেড আনএমপ্লয়েড ইউথসকে তাদের কাজ দেবার জন্য তাদের কাজের সুযোগ-সুবিধা করে দেবার জন্য তারা যাতে ডিস্ট্রিবিউসান সিসটেমে যেতে পারে যে সংশোধনী তিনি এনেছেন তা আমি গ্রহণ করছি। তিমির ভাদুড়ী যে সংশোধনী এনেছেন তা গ্রহণ করতে পারছি না। তার কারণ ইতিমধ্যে অনেকে বলেছেন। তাঁর বক্তব্যের সঙ্গে আমি একমত নই। তা ছাড়া তিনি যে বলেছেন কঠিন কাজ অর্থাৎ কঠিন করে করতে না পারলে না করাই ভাল অর্থাৎ দাঁড়াচ্ছে বেটার নেভার দ্যান লেট। তিনি যেভাবে জিনিসটা উপস্থাপিত করেছেন তা আমি গ্রহণ করতে পারছি না। কিন্তু আমি একটু বিব্রত বোধ করছি শ্রীতাসমঞ্জ দে-র প্রস্তাবে। আমি বুঝতে পারছি না, কেন তিনি প্রস্তাবের মূলসুর গ্রহণ করতে পারলেন না। সবটা রেখে সংশোধনীতে তিনি ব্রেড ইন হুইট অ্যান্ড রাইস ছাড়া অন্যগুলো বাদ দিতে চাইলেন এবং তারপর টেকেন ওভার থেকে আবার ঠিক থাকলো। এই পর্যন্ত আমি ওর সঙ্গে একমত। আমি যখন সবটাই বলেছি, ওঁর সঙ্গে আমার আপত্তির কারণ নেই। ওঁকে অনুরোধ করতে চাইতাম উনি যাতে আমার সবটাই গ্রহণ করেন। কারণ ব্যাপারটা শুধু স্লোগান বা ভঙ্গির নয়। শুধু স্লোগান বা ভঙ্গির হলে সেকথা আলাদা। আমাদের এটা বিশ্বাস। আমার আগে এখানে মাননীয় সদস্য শ্রীহরশংকর ভট্টাচার্য বলেছিলেন, অন্য সকল পন্থা ব্যর্থ হয়েছে আমরা পারি নি অর্থাৎ যদি অন্যভাবে বলি, তা হলে দাঁড়ায়, নান্যঃ পন্থা বিদ্যতে অয়নায়। এই ছাড়া পথ নেই বলেই এই পথে এসেছি। আর তা ছাড়া ভঙ্গির কথা হলে একথা বলতাম না। সত্য মূল্য দিতে চাই বলেই একথা বলছি। আমরা গ্রামের লোকের

কাছ থেকে ধান-গম লেভি করে নিয়ে আসি এবং যাদের কাছ থেকে নিয়ে আসি তারাও গরিব লোক তারাও দ্রব্যমূল্যের শিকার। সুতরাং যাদের কাছ থেকে ধান নিই, গম নিই, তাদের কি আমরা একটু চিনি, একটু তেল দিতে পারি না, অর্থাৎ তাদের অরন্ধনটা যাতে একটু রন্ধনে পর্যবসিত হয় তার ব্যবস্থা করতে পারি না। তাদের জন্য একটু তেল, তাদের বাড়ির অন্ধকার দূর করবার জন্য একটু কেরোসিন তেল, তাদের কি দিতে পারি না দিন-রাত অভাবে দারিদ্র্যে তিক্ত হওয়া মুখের জন্য একটু মিষ্টি তেল যাতে তারা রাঁধতে পারে- এইটা কি দিতে পারি না? সুতরাং ব্যাপারটা ভিক্ষার নয়, বিশ্বাসের। এদের জন্য কিছু করা উচিত এবং কিছু করা যায় এবং যদি না করি, তা হলে এদের প্রতি কর্তব্য পালনে ব্যর্থ হব এবং এটা কি করে করা যায়, করা যাবার অনেক উপায় আছে। আমরা যেমন ধান-চাল লেভি করি তেমনি করে কি এদের উপর লেভি করা যায় না বা করতে পারি না। এই প্রসিডিওর কারখানায় নিয়ে আমরা যদি এদের উপর লেভি করি যেমন ধরুন ৭০ বা ৮০ পারসেন্ট লেভি করি এবং বাকিটা খোলা বাজারে তারা বিক্রি করুক এবং সেই লেভি করে আনা জিনিস ফেয়ার প্রাইস শপ বা অন্যান্য ব্যবস্থা মাধ্যমে বিতরণ করা যেতে পারে। সেইজন্য আমি মনে করি সেই দৃষ্টিভঙ্গি নিয়ে একে গ্রহণ করা উচিত এবং যেজন্য অসমঞ্জ দে আনীত সংশোধনী মেনে নিতে পারছি না। আমি চাই পুরোটাই গৃহীত হোক এবং রজনী দলুই যে সংশোধনী এনেছেন সেটা সহ এবং তিমির ভাদুড়ী যেটা এনেছেন সেটা বাদ দিয়ে। কারণ সেটা আমি গ্রহণ করতে পারছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30—5-40 p.m.]

The motions of Shri Timir Baran Bhaduri

that in line 3, for the word "whole-sale", the word "entire" be substituted,

that in line 4, for the words "taken over", the word "nationalised" be substituted,

that in lines 5 and 6, from the word beginning with "public distribution system" and ending with "rural and urban areas", the words "ration shops in rural and urban areas under statutory rationing system" be substituted,

were then put and a division taken with the following result:—

The Ayes being 2 and the Noes 60, the motions were lost.

The motion of Shri Rajani Kanta Doloi that the following be added at the end of the resolution, namely:—

"and as far as possible the educated unemployed youths of this State may be entrusted with the responsibility of managing the proposed public distribution system so as to prevent any indirect monopoly control over the trade by vested interests.",

was then put and lost.

The motion of Shri Asamanja De that for the words beginning with "wheat, rice" and ending with "be immediately", the words "wheat and rice be" be substituted, was then put and agreed to.

The motion of Shri Satya Ghosal, as amended namely, that this Assembly is of opinion that in order to check spiral rise in prices of daily necessities and essential commodities, the wholesale trade in wheat, rice be taken over by the Government and distribution of these commodities be made through public distribution sytem by providing for adequate number of fair price shops in rural and urban areas, was then put and agreed to.

**Mr. Speaker:** I think it will be useless to move Resolution No. 2 as only five minutes are left.

**Shrimati Ila Mitra:** We can move the Resolution only.

**Mr. Speaker:** Shri Bimal Das has authorised Shrimati Ila Mitra to move this and I allow Shrimati Mitra to do so.

**শ্রীমতী ইলা মিত্রঃ** আমি আপনার পারমিসান নিয়ে এই রেজলিউসানটা মুভ করছি। মাত্র ৫ মিনিট সময় আছে কাজেই কোন বক্তব্য রাখা যাবে না, সেইজন্য আমার অনুরোধ পরবর্তী কালে যখন নন-অফিসিয়াল রেজলিউসান নিয়ে আলোচনা হবে তখন যেন প্রায়রিটি হিসাবে এই রেজলিউসানটা নিয়ে আলোচনা করা হয়। এই অনুরোধ আমি আপনার কাছে এবং হাউসের কাছে রাখছি। আমি শুধু রেজলিউসানটা পড়ে দিচ্ছি।

I beg to move that—

this Assembly is of opinion that the State Government should urge upon the Central Government to take immediate steps for nationalisation of three foreign oil companies, namely, Burmah Shell, Esso and Caltex, in the national interest and also in the interest of security of jobs of their employees.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের মধ্যেই এর ব্যাখ্যা রয়েছে। আমাদের স্বাধীনতার ২৫ বছর হয়ে গেল, আমরা তার জন্য নানান উৎসব করছি, কিন্তু এখনও সাম্রাজ্যবাদের অবশিষ্ট অংশটুকু আমাদের দেশের বুকের উপর চেপে রয়েছে। আমাদের কথা হল, বার্মাশেল, এসো, ক্যালটেক্স কম্পানীগুলিকে অবিলম্বে জাতীয়করণ করা দরকার। আমি আশা করি, পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে আমরা এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাস করে দিল্লী গভর্নমেন্টের কাছে বলতে পারবো যে, ইমিডিয়েট স্টেপ নিন যাতে এই তিনটি তেল কম্পানীকে অবিলম্বে জাতীয়করণ করা যায়।

**শ্রীসরোজ রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি শুধু এই প্রসঙ্গে আমার বন্ধুদের একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। এটা সমস্ত খবরের কাগজেই বেরিয়েছিল যে, পাকিস্থানের সঙ্গে গত সংগ্রামের সময় এইসব বিলাতী কম্পানীগুলি কিভাবে স্যাবোটেজ করার চেষ্টা করে-ছিল। যখন তেলের প্রচণ্ড দরকার ছিল সেই সময় তারা তেল দেওয়া বন্ধ করে দিয়েছিল এবং আপনারা জানেন সে ব্যাপারে কিভাবে দিল্লীকে সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করতে হয়। কাজেই অতীত এবং ভবিষ্যতকে সামনে রেখে আমি মাননীয় সদস্যদের কাছে বলব যে, শুধু অর্থনৈতিক দিক দিয়ে নয়, রাজনৈতিক স্বাধীনতা রক্ষা করার দিক থেকে চিন্তা করে এই যে প্রস্তাব এসেছে বিদেশী তেল কম্পানীগুলি জাতীয়করণ করবার এটা যেন সমর্থন করেন।

স্যার, ২৪ বছর ধরে এই তেল কোম্পানিগুলি এরা ১০ হাজার ৪৮ কোটি টাকা মুনাফা হিসাবে নিয়ে গেছে। এই যে হেভী ড্রেন, এটা ভারতীয় অর্থনীতির ক্ষেত্রে কতখানি ক্ষতিকর সেটা বুঝে দেখতে হবে। আশা করবো আগামী দিনে এই প্রস্তুতি আমরা দেখবো এবং সকলে সমর্থন করবো।

**Mr. Speaker:** Time is over. The Resolution is talked out.

### Half-an-hour discussion

[5-40—5-50 p.m.]

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকার থেকে দিল্লীর এশিয়া-৭২ বাণিজ্য মেলায় ২০ লক্ষ টাকা খরচ করে প্যাভিলিয়ন তৈরি হয়েছে, এই সংবাদ পেয়ে আমি সেটা দেখতে গেলাম। ১৯৭২ সনের ২৭শে নভেম্বর আমি সেখানে দেখতে যাই এবং প্রথমে পশ্চিমবঙ্গ প্যাভিলিয়ন খুঁজে পাই না। তারপর একটা ম্যাপ কিনে তাতে দেখলাম হিন্দী ভাষায় লেখা আছে পশ্চিমবঙ্গ। সেটা দেখে অনেক খোঁজাখুঁজি করে অবশেষে পেলাম। এবং দেখলাম লেখা আছে ক্লোজ ফর দি ডে। অবাক কাণ্ড,

যাই হোক, আমি খোঁজ নিয়ে জানলাম আগের দিন রাত্রে বৃষ্টি হওয়ার দরুন প্যাণ্ডেলের ছাদ দিয়ে জল পড়েছে, তার জন্য বন্ধ আছে। এই যে বৃষ্টি হয়েছিল তার জন্য ছাদ দিয়ে জল পড়েছিল এত খারাপ ছাদ হয়েছিল। যখন আমি ভেতরে ঢুকলাম তখন দেখলাম যে, সেখানে জল জমে আছে। খোঁজ নিয়ে জানলাম, রৌদ্র থেকে প্রটেকশনের জন্য ব্যবস্থা করা হয়েছে, কিন্তু বৃষ্টি থেকে প্রটেকশনের জন্য কোন ব্যবস্থা করা হয় নি। যা হোক, সেখান দেখতে না পেরে অন্যান্য প্রদেশের যেমন উড়িষ্যা, বিহার প্রভৃতি সব প্রদেশের মণ্ডপ দেখলাম, সেইগুলো খুব ভাল হয়েছে। আমাদের প্যাভিলিয়ন পরে আবার খুঁজে বার করলাম, তখন দেখি একটা জায়গায় লেখা আছে বেংগল প্যাভিলিয়ন—বিধবার বেশে দাঁড়িয়ে আছে, সাজসজ্জা নেই, শ্রী নেই, এত জঘন্য একটা মণ্ডপ। আমি তখন খোঁজ করলাম, এই মণ্ডপটা তৈরি করার ভার কে নিয়েছিল। খোঁজ করে জানতে পারলাম, আর্গাস অ্যান্ড কোং-কে এই কাজের ভার দেওয়া হয়েছিল। এটা ভাববেন না যে, একটা বিলিতী কোম্পানী। পশ্চিমবংগ সরকারের এগ্রিকালচার কমিশনার আর ঘোষ চাকরি ছাড়ার পর একটা কোম্পানী করেছে, তার নাম দেওয়া হয়েছে আর্গাস অ্যান্ড কোং। এই আর্গাস অ্যান্ড কোং-কে সাড়ে ৭ লক্ষ টাকায় এই কাজ দেওয়া হল। এই কোম্পানীকে কাজ দেবার সময় চীফ আর্কিটেক্ট, ওয়েস্ট বেংগল, তীব্র আপত্তি জানিয়েছিলেন এবং একটা মিটিং-এ নোট অব ডিসেনশনও দিয়েছিলেন। তার কথা না রেখে একে কাজ দেওয়া হয়েছে। এই কোম্পানী এই সাড়ে ৭ লক্ষ টাকায় অর্ধেক কাজ করে ওখান থেকে হাওয়া হয়ে গেল। বাকী কাজের ভার দেওয়া হল আর একজনকে তার নাম দেবু ভট্টাচার্য নামে একজনকে। তিনি মালদহের লোক। তিনি পাঁচ লক্ষ টাকায় বাকী কাজ শেষ করেছেন। অর্থাৎ এই মণ্ডপ করতে ১৫ লক্ষ টাকা খরচ হয়ে গেল। কিন্তু আমি মনে করি, এই মণ্ডপ করতে এক লক্ষ টাকার বেশী খরচ হয় নি। এই ক্ষেত্রে লক্ষ লক্ষ টাকা চুরি হয়েছে। সেদিনও মণ্ডপ দেখা হল না। ডিসেম্বরের ৭ তারিখে আবার গিয়েছিলাম মণ্ডপ দেখতে। সেখানে গিয়ে দেখি সাত-আটটি মেয়ে সেজেগুজে এখানে ওখানে বসে আছে। আমি তাদের একজনকে ডেকে জিজ্ঞসা করলাম, তোমরা কত মাইনে পাচ্ছ? সে বললো, আমরা ৭৫০ টাকা করে মাইনে পাচ্ছি। তখন জিজ্ঞাসা করলাম, তোমরা কতজন এখানে কাজ করছো? সে বললো, ৩৫ জন আমরা এখানে কাজ করছি। দিল্লী থেকে ৩০ জন এবং পশ্চিমবংগ থেকে পাঁচজনকে নেওয়া হয়েছে। এর মধ্যে একজন অবাংগালী আছেন। তাদের চুলের খোঁপা দেখে আমি জিজ্ঞাসা করলাম, তোমাদের চুল বাঁধার কি কোন ব্যবস্থা করা হয়েছে পশ্চিমবংগ সরকার থেকে? সে বললো, কলকাতা থেকে হেয়ার ড্রেসার আনা হয়েছে। তারা ৩রা নভেম্বর থেকে ২৯ নভেম্বর পর্যন্ত আমাদের চুল বেঁধে দিয়েছে। ২৭ তারিখে আনন্দবাজার পত্রিকায় এই নিয়ে ক্রিটিসিজম বেরোয় তার ফলে ২৯ তারিখ থেকে এই চুল বাঁধা বন্ধ হয়েছে। আমি জিজ্ঞাসা করে জানলাম যে, এই চুলবাঁধার জন্য প্রায় আট থেকে নয় হাজার টাকা কনট্রাক্ট দেওয়া হয়েছে। ভেতরে গিয়ে দেখলাম ডেকরেশন অত্যন্ত খারাপ হয়েছে। সেই ডেকরেশনের জন্য যাকে প্রথমে দেওয়া হয়েছিল, সে তো কাজ ছেড়ে পালিয়ে গেল, তার জন্য এক লক্ষ টাকা অপব্যয় হয়েছে। লক্ষ লক্ষ টাকা এখানে চুরি হয়েছে। এই প্যাভিলিয়নে কি দেখলাম সেটা একটু শুনুন। ওখানে কতকগুলো মডেল দেখানো হয়েছিল মাত্র, সেই পুরান আমলের বেংগল ইমিউনিটির মডেল, হাওড়া ব্রিজের মডেল, কংসাবতী প্রজেক্টের মডেল, ব্যান্ডেল থার্মেল প্ল্যান্টের মডেল আর ছিল মাউন্টেনিয়ারিং ইনস্টিটিউট, দার্জিলিং, তার কয়েকটি ইনস্ট্রুমেন্ট দেখানো হয়েছে। আর কি দেখানো হল, কতকগুলো বাঘের ছবি, কুমীরের ছবি এবং দীঘার ছবি দেখানো হল। আর একটা দেখলাম, একটা জায়গায় মা দুর্গার ছবি, তার সামনে একটা মহিলা মডেল, তিনি আলপনা দিচ্ছেন। বুঝলাম না, এটা কি জন্য দেখানো হয়েছে। এ ছাড়া আরও দেখানো হল দার্জিলিং-এর গ্রামের লোকেরা কি রকম ঘরে বাস করে, কি ইউটেনসিল ব্যবহার করে, একটা কাল্পনিক জিনিস দেখানো হয়েছে, যার সংগে বাস্তবের কোন সম্পর্ক নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর সংগে আরও দেখানো হল কতকগুলো প্রাইভেট কোম্পানী যেমন মার্টিন বার্ন, উষা, জয় ইঞ্জিনীয়ারিং কোম্পানি। আমরা এই সব কোম্পানির ক্যানভাসার হিসাবে কাজ করলাম।

ওখানে এই সব কোম্পানির লিটারেচার, প্রাইসলিস্ট পাওয়া যাচ্ছিল। ওয়েস্ট বেঙ্গল গভর্ন-মেন্টের কোন কিছু বিষয় সেখানে দেখানো হল না। এই সব জিনিস দেখানোর কি ছিল? এতগুলো গাইড দরকার হল কেন? আমি এই কথা জিজ্ঞাসা করতে চাই, ওখানে আমাদের মেয়েদের দেখানোর জন্য, না তাদের খোঁপা দেখানোর জন্য এই প্যাভেলিয়নের ব্যবস্থা করা হয়েছিল। আমি আনন্দবাজার পত্রিকায় এ সম্বন্ধে যা বেরিয়েছে তা শোনাচ্ছি। মেলার সবচেয়ে বেশী ব্যথতার স্বাক্ষর বহন করছে পশ্চিমবঙ্গ সরকারের মণ্ডপ। পশ্চিমবঙ্গের বর্তমান প্রশাসনযন্ত্র কতটা আগোছালো, কতটা ঢিলেঢালা, এই মন্ডপ তারই ছাপ রেখেছে। তারপর লিখছে 'পশ্চিমবঙ্গের শিল্পসামগ্রী, সম্পদ নেই নেই করেও যা আছে তার কোনটাই এখানে ঠিকমত তুলে ধরা হয় নি। এক কথায় পশ্চিমবাংলার মণ্ডপের কোন শ্রী নেই, ছাঁদ নেই। এবং আভ্যন্তরীণ সাজসজ্জাও কারও কারও বিরক্তির সঞ্চার করেছে'। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কাগজে যা বেরিয়েছে, আমি তার সঙ্গে সম্পূর্ণ একমত। আমি বলবো, এই হাউসের কিছু কিছু সদস্য যাঁরা এই প্যাভিলিয়ন দেখেছেন তাঁরা প্রত্যেকেই আমার সঙ্গে একমত হবেন। এতে যে লক্ষ লক্ষ টাকা চুরি গেছে, আমার নিজের ধারণা হল এই মণ্ডপ করতে দেড় থেকে দু লক্ষ টাকার বেশী খরচ হয় নি। কিন্তু প্যাভিলিয়ন করতে খরচ দেখানো হয়েছে ১৪ থেকে ১৫ লক্ষ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে বলতে চাই—আমি জানি মন্ত্রিসভার সবাই সৎ এবং দুর্নীতির নামে তাঁরা আঁতকে ওঠেন, সেই জন্য মন্ত্রিসভাকে অনুরোধ করছি, কয়েকজন এম এল এ নিয়ে একটা তদন্ত কমিটি করুন। এই যে লক্ষ লক্ষ টাকা চুরি হয়ে গেল, এর কোন্ কোন্ পয়েন্টে তদন্ত হবে সেই বিষয়ে আমি বলছি, ১নং এত টাকা চুরির জন্য দায়ী কে, ২নং মণ্ডপ তৈরির জন্য কোন প্ল্যান এস্টিমেট তৈরারি হয়েছিল কিনা, ৩নং টেন্ডার কল করে কন্ট্রাক্ট দেওয়া হয়েছিল কিনা, ৪নং একজিবিট্স কি দেওয়া হবে তা নিয়ে কোন প্ল্যানিং হয়েছিল কিনা? ৫নং পশ্চিমবঙ্গের মণ্ডপ থেকে পশ্চিমবঙ্গ কথাটা বাদ দিল কে,

[5-50—6-00 p.m.]

এবং বেঙ্গল প্যাভেলিয়ন কথাটা দেওয়া হল কেন? ঐ পশ্চিম কথাটা বাদ দেওয়ার অর্ডারই বা দিল কে? আমি জানি ঐ পশ্চিমবঙ্গ কথাটা না থাকার ফলে অনেকে এই প্যাভিলিয়নটি খুঁজে পায় নি। ৬নং হচ্ছে যেখানে দেখবার কিছু নেই, সেখানে ৩৫টি মেয়েকে কেন নিয়োগ করা হল, এবং আমি শুনেছি যে অন্য প্রদেশের লোকের টিটকিরি শুনতে না পেরে তাদের মধ্যে দুটি মেয়ে রেজিগনেশন দিয়ে চলে গিয়েছিল। ৭নং, সেখানে পশ্চিমবাংলাকে বিকৃত করে দেখানো হয়েছে সেখানে লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে, এই সব করার জন্য কেউ কি কোন ষড়যন্ত্র—কোন দল বা ব্যক্তি, করেছিল কিনা সেটা কি এনকোয়ারী করে দেখতে হবে? কিভাবে প্যাভিলিয়ন তৈরি করা হয়েছে সেটা এনকোয়ারী করে দেখা দরকার।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বিশ্বাস করবেন কিনা জানি না, তবে আমার নিজের ধারণা যে, এটা করতে সব মিলিয়ে ২ লক্ষ টাকার বেশী খরচ হয় নি।

**মিঃ স্পীকার:** মিঃ দত্ত, আই হ্যাভ সিন দ্যাট।

**শ্রীরমেন্দ্রনাথ দত্ত:** তা হলে নিশ্চয়ই আপনি আমার সঙ্গে একমত হবেন।

৮নং, বলছি যে এটা দেখতে হবে ক্যাবিনেট থেকে কোন ডিসিশন নেওয়া হয়েছিল কিনা এবং কাদের উপর প্যাভিলিয়ন ম্যানেজ করবার ভার দেওয়া হয়েছিল?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সব বিষয়ে যাতে পুঙ্খানুপুঙ্খভাবে অনুসন্ধান করা হয় তার জন্য মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসরোজ রায়:** স্পীকার স্যার, রমেনবাবু যেটা আলোচনা করলেন সে সম্বন্ধে আমি একটা কথা বলতে চাই যে, রমেনবাবু যখন বলছিলেন তখন আমাদের অনেকেই এখানে হাসছিলেন, যখন ঐ খোঁপা-টোপার কথা বলছিলেন। আমার এতে অত্যন্ত দুঃখ লাগল যে এতে হাসবার

কি হলো, এটা প্রচণ্ড লজ্জার ব্যাপার। আমি যতদূর জানি ইতিমধ্যে রাষ্ট্রমন্ত্রী সুব্রত মুখার্জি এটা সম্বন্ধে একটা এনকোয়ারী ডিমান্ড করেছেন। ব্যাপারটা হল যখন এই জিনিসটি শুরু হয় তখন রাষ্ট্রপতির শাসন ছিল, তখন এটার চার্জ ছিল চিফ সেক্রেটারী এন সি সেনগুপ্তের উপর এবং তখন ঠিক হয়েছিল ৭ লক্ষ টাকা খরচ হবে। তারপর আমাদের এখনকার এই মন্ত্রি-সভা হল এবং তারা এটা টেক আপ করে একটা কমিটির উপর ভার দিলেন। তারা দিল্লী গিয়ে মে মাস থেকে অক্টোবর মাস পর্যন্ত কি করল, তার কোন খবর নেই। তখন শ্রীযুক্ত তরুণবাবু সেখানে গিয়ে দাঁড়ালেন এটা ঠিক করতে। এটা এশিয়ার মধ্যে অন্যতম বৃহত্তম মেলা, এবং এটা এই তৃতীয়বার অনুষ্ঠিত হল, এর আগে ব্যাংকক এবং তেহেরানে হয়েছিল। প্রথমে সেখানে মে টু অক্টোবরের স্যাংশন ছিল। কিন্তু মন্ত্রিমহাশয় গিয়ে দেখলেন যে, সেখানে কিছুই করা হয় নি। সেখানে লোক গিয়ে এনকোয়ারী করেছিল অথচ কিভাবে টাকা খরচ করা হল, কত টাকা খরচ করা হল তার কোন কিছুই পাওয়া গেল না। সেখানে ১৪ লক্ষ টাকা পরে স্যাংশন ছিল, কিন্তু প্রয়োগটা সিরিয়াসলি হল না এবং তারপর সেখানে কোন রকমে তাড়াতাড়ি করে, যেদিন এটা খোলার কথা ছিল সেদিন এটা না খুলে নভেম্বরের ৩ তারিখের মধ্যেই এটা খোলা হয়ে গেল। তার একটা প্রশ্ন এখানে উঠেছিল যে, আমাদের পশ্চিমবঙ্গকে মাত্র ৫০০ বঃ মিঃ জায়গা দেওয়া হল কেন?

সেখানে যে একটা প্রাথমিক মিটিং হয় কে কত জায়গা পাবে এই নিয়ে, তাতে সব প্রদেশ ছিল, পশ্চিমবঙ্গ কিন্তু সেখানে ছিল না। তারপরেও সেখানে ১ হাজার ৪০ বঃ মিঃ জায়গা আমরা পেলাম। কিন্তু জায়গা নিয়ে প্রশ্ন নয়। ঘর যেটা তৈরি হয়েছিল সেটা বৃষ্টির জল পড়ে দু-দিন বন্ধ ছিল, কিন্তু সমস্ত স্টেট-এর ঘর তখন খোলা ছিল। কারা সে ঘর করেছিল? কত টাকা তাতে খরচ হল? আর সেই শিল্পমেলায় যে জিনিস দেওয়া হয়েছিল সেটা তো একটা ছেলেখেলা হল। আমার সবচেয়ে ভাল লেগেছিল মুখ্যমন্ত্রীর একটা স্টেটমেন্ট যে, পশ্চিমবঙ্গের এই রকম অবস্থা যে তাতে আনপ্রোডাকটিভ খরচা করা যাবে না। কিন্তু এটা দেখে মনে হচ্ছে যে, কার পকেটে টাকা দেব সেই রকম একটা ব্যবস্থা করা হয়েছে। কারণ তা না হলে এ রকম ছ[illegible]লেমো হয় না। এসব না করলেই হত। তিনটা ছবি, খোঁপা দেখাবার কোন দরকার ছিল না। এ শিল্পমেলায় আমরা না হয় অংশ গ্রহণ নাই করতাম। সেখানে কেউ বলছেন, রাস্তাঘাট নেই, হাসপাতাল নেই, রিলিফ-এর টাকা পাচ্ছে না মানুষ খেতে পাচ্ছে না সেখানে টাকা ধ্বংস করে রসিকতা করতে কে অধিকার দিয়েছে? আপনি যদি একদিন আলোচনার জন্য দেন, তা হলে অনেক জিনিস এর মধ্যে থেকে বেরিয়ে আসবে। সুতরাং হাউস ও মন্ত্রসভা যদি সিরিয়াস হয় তা হলে একটা এনকোয়ারী কমিশন করা হোক এবং দেখা হোক কারা এটা করল। কন্ট্রাক্টর কে ছিল, জল কেন পড়লো ইত্যাদি। আমার কাছে প্রশ্ন হল ৭ লক্ষ টাকার জায়গায় ১৭।১৮ লক্ষ টাকা কেন গিয়ে দাঁড়াবে? সেজন্য দাবি করছি, একটা এনকোয়ারী কমিশন করা হোক।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** স্যার, রমেনবাবু যে রেজলিউশন এনেছেন তাতে কতকগুলি জিনিস ক্লারিফাই হওয়া দরকার আছে। সিলেকশন অব সাইট যখন হয়েছিল তখন আমাদের সরকার ছিল না। আমি নিজে সেই মেলায় গিয়ে দেখেছি যে, বাস্তবিকই সাইট-টা অত্যন্ত খারাপ। একটা মেলায় সাইট সিলেকশন-টা বড় জিনিস। সাইট সিলেকশন এমন জায়গায় হয়েছিল যে ৫০ লাখ টাকা খরচ করলেও কিছু হত না। অন্যান্য প্রদেশের স্টলও আমাদের প্যাভেলিয়ন-টা কর্নার্ড আপ হয়ে গিয়েছিল। সাইট সিলেকশন যদি ভাল জায়গায় হত তা হলে যে প্যাভেলিয়ান হয়েছিল তাতে এত টাকা খরচ হত না। সি পি আই বন্ধু বলবেন, আমাদের সেখানে পার্টিসিপেট না করলেই হত। পশ্চিমবঙ্গে যা আছে সেটা তো দেখানোর দরকার আছে। সেই হিসাবে আমাদের যে সিদ্ধান্ত নিয়েছিলেন তাতে অপরাধ হয় নি।

[6-00—6-10 p.m.]

কিন্তু একটা জিনিস সি পি আই বন্ধুরা ভুলে যাচ্ছেন পশ্চিমবঙ্গে যে তছনছ অবস্থা গত ৪।৫ বছর হয়েছিল তাতে সবদিক খুঁটিয়ে এই অল্প সময়ের মধ্যে তরুণবাবুর পক্ষে সব জিনিস ভালভাবে প্রকাশ করার অবকাশ ছিল না এবং কন্ট্রাক্টর সিলেকশন সম্পর্কে যেকথা উঠেছে সেই

ব্যাপারে একটা সিলেকশন কমিটি হয়েছিল, সেই কমিটি মেজরিটি ভোটে আর্গাস কোম্পানীকে ঠিক করেছিলেন। এই আর্গাস কোম্পানী রঞ্জিতবাবুর কিনা আমি জানি না, এই আর্গাস কোম্পানী শেষ পর্যন্ত ছিলেন। আর্গাস কোম্পানীকে মাঝখানে ছেড়ে দিয়ে দেবু ভট্টাচার্য বলে কোন ভদ্রলোক সেখানে কাজ করছিলেন কিনা আমার জানা নেই, তবে এটুকু জানি দেবু ভট্টাচার্য বলে কোন কন্ট্রাক্টর সেখানে কাজ করেন নি। আর্গাস কোম্পানী যেটুকু অংশ নিয়েছিলেন সেটুকু কাজ করেছিলেন। পশ্চিমবঙ্গ সরকার পি ডবলিউ ডিপার্টমেন্টের আর্কিটেক্ট ডিপার্টমেন্ট আছে, আর্কিটেকচার আছে। এই আর্কিটেক্ট দিয়ে যদি প্ল্যান করে ভালভাবে বহুদিন আগে থেকে যদি প্রস্তুতি নিতেন, তা হলে এই কন্ট্রাক্টর দিয়ে আমাদের প্ল্যান অনুযায়ী নিজেদের তত্ত্বাবধানে আমরা করাতে পারতাম। এখানে অফিসাররা ৪।৫ মাস ধরে ছিলেন, অফিসারদের যথেষ্ট গাফিলতি আছে এটা অনস্বীকার্য। অফিসাররা যদি ঠিকভাবে দায়িত্ব পালন করতেন, তা হলে তরুণবাবুকে দেড় মাসের মধ্যে বারে বারে দিল্লী ছুটাছুটি করতে হত না এবং কোন মন্ত্রীকে তত্ত্বাবধানের জন্য প্রয়োজন হত না, যা অন্য প্রদেশের মন্ত্রীদের করতে হয় নি। খালি পশ্চিমবাংলার ইজ্জত বাঁচাবার জন্য ক্যাবিনেট থেকে দায়িত্ব দেওয়া হয়েছিল তরুণবাবুর উপর। যেটা ইনফর্মেসান ডিপার্টমেন্টের করার কথা সেটা ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের মন্ত্রীর উপর দায়িত্ব দেওয়া হয়েছিল। তিনি সেই দায়িত্ব যথাসাধ্য পালন করার চেষ্টা করেছিলেন। একটা ভদ্রলোক যিনি মন্ত্রীত্বে আছেন তাঁর পক্ষে মেলায় কিভাবে প্যাভেলিয়ান সাজাতে হবে সেটা করা সম্ভব নয়। কাজে কাজেই যাঁদের উপর দায়িত্ব ছিল তাঁরা যদি গোড়া থেকে দায়িত্ব পালন করতেন, তা হলে ভালভাবে এই জিনিস করতে পারতাম। এই ধরনের মেলা ভারতবর্ষে এই প্রথম হয়েছে। আমরা বরাবর মেলায় দেখেছি কতকগুলি দোকান, কতগুলি শিল্প, উৎপন্ন দ্রব্যের দোকান সাজিয়ে পাঁচটা থিয়েটার সিনেমা রেস্টুরেন্ট করে এই রকমভাবে চিরদিন মেলা হয়েছে, ফরেন কান্ট্রি যোগ দিয়েছে এই রকম ধরনের মেলা হয় নি। আমি বিশ্বাস করি, ভারতবর্ষে এমন কোন লোক নেই যাঁর এই সম্পর্কে সম্যক জ্ঞান আছে ফরেন কান্ট্রি যেভাবে তাদের প্যাভেলিয়ান সাজিয়েছিল সেইভাবে সাজাতে পারেন। এটা প্রথম পদক্ষেপ। অপচয় নিশ্চয়ই হয়েছে। এই অপচয় কেন হয়েছে এই সম্পর্কে আমাদের যে মন্ত্রি-সভা আছে তাঁদের দৃষ্টিগোচরে আছে। আমি বিশ্বাস করি, মন্ত্রিসভা এই যে অপচয় হয়েছে এই অপচয়ের একটা অনুসন্ধান করবেন এবং ভবিষ্যতে যাতে এই রকম অপচয় না হয় সেদিকে ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে নকশা দিচ্ছি তাতে আপনি দেখতে পাবেন সব প্যাভেলিয়ান এক জায়গায় ছিল কিনা। আর দেবু ভট্টাচার্য নিজের নামে নেয় নি, বউ-এর নামে নিয়েছে।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্যঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই প্রস্তাবের উপর কিছু বলতে চাই না, তবে এ সম্পর্কে বক্তব্য শুনে আমার দু-একটা কথা বলতে ভারি ইচ্ছা হচ্ছে। আমরা ছোটবেলায় এরকম একটা গল্প শুনেছিলোম যে, একটি ছেলে "শ্মশানে" বলে বাংলা সাহিত্যে যে একটা পিস্ আছে সেটা মুখস্ত করেছিল এবং যে রচনাই দিত সেখানে ওই ছেলেটি ওই "শ্মশানে" সেটাই লিখে দিত। একবার "স্ত্রীলোকের শিক্ষা" এই রচনা এসেছে এবং তাতেও ছেলেটি লিখেছে যে, "স্ত্রীলোকদের শিক্ষিত হওয়া উচিত নয়। আমি একজন শিক্ষিত স্ত্রীলোককে দেখেছি যিনি বাস-এ চাপা পড়ে গেলেন। শেষ পর্যন্ত কালীঘাট থেকে খাট নিয়ে এসে তাকে শ্মশানে নিয়ে এলাম। এখানে এলে সকলেই সমান। ইশা, মুশা সকলেই সমান।" আমাদের গঙ্গাধরবাবু যে বক্তৃতা দিলেন তাতে শুনলাম সব ক্ষেত্রেই ওই যুক্তফ্রন্ট এবং ১৯৬৭ সাল। আমাদের প্যাভেলিয়ান ভালভাবে রচনা করা দরকার ছিল ঠিকই কিন্তু তার মধ্যে ওইসব কথা কেন তিনি নিয়ে এলেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধুবর রমেন দত্ত মহাশয় প্যাভেলিয়ান-এর উপর প্রস্তাব তুলেছেন এবং তিনি যে আমাদের প্যাভেলিয়ান দেখে খুশী হতে পারেন নি সেই জন্য আমি দুঃখিত। আমি এই প্রসঙ্গে বলব আমরা যতটা ভালভাবে

করব ভেবেছিলাম তা করতে পারি নি। আমি বলছি, আমিই এর পূর্ণ দায়িত্ব গ্রহণ করছি, কোন অফিসার বা সরকারী কর্মচারীর উপর আমি এর দায়িত্ব দিচ্ছি না। তাঁরা কাজ করবার চেষ্টা করেছেন। ভাল হলে আমরা গৌরব অধিকার করতাম, কিন্তু খারাপ যখন হয়েছে তখন সেটা আমাদের উপরেই বর্তাবে তবে এর অবহেলার জন্য আমিই দায়ী, আমি কোন অফিসারের উপর দোষ দিচ্ছি না। এই প্রসঙ্গে মাননীয় সদস্য গঙ্গাধরবাবু যেকথা বলেছেন, ঠিকই বলেছেন। আমাদের আসবার আগেই সাইট সিলেকশন হয়ে গিয়েছিল। এই সাইট সিলেকশন যদি আমাদের সময়মত হত, তা হলে আমরা ভাল জায়গা নিতে পারতাম। আমদের প্যাভেলিয়ান ছিল মহারাষ্ট্রের প্যাভেলিয়ানের ৬ ভাগের ১ ভাগ। স্বভাবতঃই তারা বিরাট প্যাভেলিয়ান করতে পেরেছিল। আমাদের খুব কম জায়গাতে করতে হয়েছে। যে ডিপার্টমেন্টই হোক না কেন ইন্ডাস্ট্রিয়াল জিনিস দেখাতে হয় বলে এবং আরও অন্যান্য জিনিস দেখান হয় বলে আমরা উৎসাহ নিয়েছিলাম। এই প্যাভেলিয়ানের জন্য একটা কমিটি ছিল এবং সেই কমিটির রেকমেন্ডেসন অনুযায়ী আর্গাস-কে দেওয়া হয়েছিল। আমি রমেনবাবুর সঙ্গে একমত যে, তাদের না দেওয়া হলেই ভাল হত। কমিটির রিপোর্টে দেখছি ৬ জন বলেছিলেন আর্গাস-কে দেওয়া হোক ফার্স্ট প্রেফারেন্স। আর ২ জন অন্য নাম করে বলেছিলেন যে, তাদের যদি না পাওয়া যায়, তা হলে সেকেন্ড প্রেফারেন্স আর্গাস-কে। আর একটা পাবলিসিটি ছিল তাদের পক্ষে ছিলেন ৪ জন এবং এক্‌জিবিসন স্ট্যান্ডস ইন্ডিয়া লিমিটেডের পক্ষে ছিলেন ১ জন। এর ফলে আমরা মেজরিটি ওপিনিয়নে আর্গাস-কে মনোনয়ন করেছিলাম। অবশ্য না করলে ভালই করতাম। এদের যে এক্সপিরিয়েন্স ছিল না সে খবর আমরা আগে নেই নি, খোঁজ নিলে ভালই করতাম। এবিষয়ে কোন সন্দেহ নেই যে, আমরা যে রকম চেয়েছিলাম তারা সেইভাবে করতে পারে নি। এই কাজ করবার জন্য সবশুদ্ধ ২০ লক্ষ টাকা স্যাংসন করা হয়েছিল। আমরা যে খরচের হিসেব পেয়েছি তাতে দেখছি ১৩ লক্ষ ৯৮ হাজার টাকা খরচ হয়েছে। এই ব্যাপারে কমিটি ছিল প্রত্যেকটি খরচ করবার জন্য। চিফ সেক্রেটারীর সভাপতিত্বে এবং আরও ৫ জন ইম্পর্ট্যান্ট ডিপার্টমেন্টের সেক্রেটারীদের নিয়ে একটা স্টিয়ারিং কমিটি করা হয়েছিল। আগেকার যে স্টিয়ারিং কমিটি ছিল তাতে উনি যেকথা বলেছেন, সেটা ঠিকই বলেছেন। আমি এই ব্যাপারে অফিসারদের কোন দোষ দিচ্ছি না, কারণ দায়িত্ব আমার। যে ভুল হয়েছিল সেটা আমারই হয়েছে।

[6-10—6-20 p.m.]

নিশ্চয়ই ঠিক, আমি যখন অক্টোবর মাসে দৌড়ে গিয়েছিলাম তখন দেখেছিলাম অত্যন্ত কাজ কম হয়েছে, কিন্তু সেই দায়িত্ব আমার বা আমাদের। অন্ততঃ আরো আগে আমার যাওয়া উচিত ছিল। সেজন্য আমি অফিসারদের ঘাড়ে দোষ দেব না, তারা হয়ত তাদের সাধ্যমত করার চেষ্টা করেছিলেন, কিন্তু আমি এই কথা বলব যে, আমাদের যে কমিটি আগে ছিল, স্টিয়ারিং কমিটি তা বদলে দিয়ে স্পেশাল কমিটি করেছিলেন তাতে সেখানে চীফ সেক্রেটারী এবং আরো ৫ জন সেক্রেটারী ছিলেন—তাঁরা দায়িত্ব নিয়ে কাজ করেছিলেন এবং প্রাণপণে কাজ করেছিলেন এতে কোন সন্দেহ নাই এবং আমরা আরো কি করেছিলাম যে, আর্গাস-কে কোন পেমেন্ট করা হবে না, যতক্ষণ না গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল-এর ওয়ার্কস অ্যান্ড বিল্ডিংস ডিপার্টমেন্ট প্রতি ইঞ্চি কাজের মাপ করে দিয়ে না বলছেন যে পেমেন্ট ন্যায্য হচ্ছে এবং আমরা তখন ঠিক করেছিলাম ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ইলেকট্রিসিয়ান ডিপার্টমেন্ট যতক্ষণ না বলছেন কি করা হচ্ছে তার মাপঝোক করে বলে দেবেন যতটুকু কাজ হয়েছে ততক্ষণ একটা পয়সাও তাদের পেমেন্ট করা হবে না। এই নির্দেশ তাদের দেওয়া রয়েছে। আপনারা এখন বলছেন বটে, তবে গত এক মাস আমি কোন খোঁজ করি নি, এখন আমি নিশ্চয়ই খোঁজ নেব যে, সেইভাবে কাজ হয়েছে, কি হয় নি। চুরি করবার যদি কেউ চেষ্টা ক'রে থাকে বা ফাঁকি দিয়ে কাজ করবার চেষ্টা করে থাকে তাতে আমি বিশ্বাস করব না যে চীফ সেক্রেটারী এবং ৫ জন সেক্রেটারীদের চোখে কেউ ফাঁকি দিতে পারবে। অসম্ভব—

They are efficient, loyal and honest officers

বলে আমি বিশ্বাস করি। যদিও আমি মাননীয় সদস্যদের সঙ্গে একমত, আমরা যে রকম

চেয়েছিলাম সেইভাবে হয়ত আমরা করে উঠতে পারি নি। মেয়েদের সম্পর্কে যে কথা বলা হয়েছে ৭৫০ টাকা করে তাদের মাইনের কথা বলা হয়েছে, সেটা দিল্লী অথোরিটি তারাই ঠিক করে দিয়েছিলেন, যে যারা কাজ করবে তাদের ৭৫০ টাকা করে দিতে হবে।

**মিঃ স্পীকারঃ** দি টাইম ইজ ওভার।

### Motion under rule 185

**Mr. Speaker:** The motion stands in the name of Shri Sukumar Bandyopadhyay, but as he has authorised Shri Puranjoy Pramanik to move this, I alow him to do so.

**Shri Puranjoy Pram**ঃ**nik:** I beg to move

মাননীয় স্পীকার মহাশয়, সর্বপ্রথম আমি আমার মোশানটা পড়ে দিচ্ছি। "ভারতীয় প্রজাতন্ত্রের জন্য বহুমূল্য বৈদেশিক মুদ্রা অর্জনকারী পশ্চিমবঙ্গের চা-বাগানগুলি জাতীয়করণের জন্য এই সভা প্রস্তাব করিতেছে এবং সংশ্লিষ্ট বিষয়ে অবিলম্বে কার্যকর কর্মপন্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছে।"

আমাদের পশ্চিমবঙ্গে চা-বাগানের সংখ্যা ৯০টি এবং এই চা-বাগানগুলিতে ২ লক্ষ ৮০ হাজার শ্রমিক কাজ করে এবং এর উৎপাদন হচ্ছে গত বছরে ১ কোটি ১৪ লক্ষ কেজি। এই শিল্পের দ্বারা ভারত সরকার বৈদেশিক মুদ্রা অর্জন করে ১৫০ কোটি টাকার মত। ১৯৭১ সালে ভারত সরকার ১২১ কোটি টাকা এবং গত বছর ১৯৭২ সালে ১৪১ কোটি টাকা বৈদেশিক মুদ্রা আয় করেছে। কিন্তু চা-বাগানের শিল্প জাতীয়করণ করার প্রয়োজনীয়তা এই প্রস্তাবের প্রধান উদ্দেশ্য। জাতীয় সম্পদের যথাযথ ব্যবহার, কিন্তু আমরা দেখছি চা-বাগানের মালিকরা মুনাফার জন্য তাদের পরিকল্পনামত কাজ করেন না। কারণ মুনাফার জন্য টু টেক ইমিডিয়েট স্টেপ যা ট্রিটমেন্ট করা দরকার তা করে না এবং লিফ ট্রিটমেন্ট করার জন্য যা করা দরকার এবং এই জাতীয় সম্পত্তি তারা যেভাবে প্রোডাকসন করে তাতে হয়ত দু-এক বছর এমন কি তিন বছর বেশী প্রোডাকশন পাওয়া যায়, কিন্তু তিন-চার বছর পর আর সেই রকম প্রোডাকশন পাওয়া যায় না। প্রায় ৬ বছরের মত চা-বাগানগুলি পড়ে থাকে।

তা ছাড়া একটা চা-বাগান যখন সিক হয় তখন ৬ বছর সেই চা-বাগান থেকে ফসল বা চা-পাতা পাওয়া যায় না। তাই হচ্ছে। সেজন্য এই যে জাতীয় সম্পত্তির অপচয় হচ্ছে সেটা বন্ধ করা দরকার এবং উৎপাদন অক্ষুণ্ণ রাখার জন্য এটাকে জাতীয়করণ করা দরকার। কারণ ১৯৫৭ সালে চা-বাগানগুলিতে যে শ্রমিক কাজ করতো, ১৯৫৯ সালে যখন রিপোর্ট পাওয়া গেছে, তাতে দেখা গেছে, ৭০ হাজার শ্রমিককে তা থেকে বিদায় করে দেওয়া হয়েছে। কিছু টাকা দিয়ে কাজ থেকে তাদের বিদায় করে দেওয়া হয়েছে। অথচ আমরা দেখছি, প্রোডাকসন বেড়েছে আগের চেয়ে একের তিনগুণ। সরকারী তথ্য থেকে দেখা যায়, ১৯৬০ সালে এক হেক্টার চা-বাগানে ৯৭১ কেজি চা উৎপাদিত হত, ১৯৬৯ সালে সেই উৎপাদন বেড়ে গিয়ে দাঁড়িয়েছিল এক হেক্টার চা-বাগানে ১,১৮১ কেজি, আর তারপরে ১৯৭২ সালে সেই উৎপাদন হয়েছে সেই পরিমাণ চা-বাগানে ১,৪০০ কেজির মত। আমরা একদিকে দেখতে পাচ্ছি প্রোডাকসন বেড়ে যাচ্ছে, অন্যদিকে শ্রমিকদের সংখ্যা কমে যাচ্ছে, অথচ মালিকরা বলে যে, তাদের নাকি লাভ হয় না। শ্রমিকদের বেতন এমন কিছু বৃদ্ধি পায় নি। ১৯৬০ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত শ্রমিকদের বেতন ২৯ পয়সা বৃদ্ধি পেয়েছিল। ১৯৫৯ সালে যখন চা-বাগানগুলিতে ধর্মঘট হয়, সেই সময় একটা ওয়েজ ফিক্সেসন কমিটি বা বোর্ড গঠিত হয়েছিল। সাক্ষী প্রমাণ নেবার পর ১৯৭১ সালে সেই ওয়েজ বোর্ড এক একজন শ্রমিকের জন্য ৪৬ পয়সা বেতন বৃদ্ধি করার জন্য সুপারিশ করেছে, সেই সুপারিশ এখনও পর্যন্ত কার্যকরী করা হয় নি। অথচ আমরা যদি ১৯৬০ সালকে ১০০ ধরে লিভিং ইনডেক্স ধরি, তা হলে বেতন এখন হবে ১৮৩ থেকে ১৯০ টাকা। কিন্তু আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৬০-৬৯-৭২ সাল পর্যন্ত মাত্র বৃদ্ধি পেয়েছে ৭৫ পয়সা। ১৯৫৭ সালে ফিফ্‌টিয়েথ লেবার কনফারেন্সে, শ্রমিক, মালিক এবং

সরকার মিলে যে সিদ্ধান্ত গ্রহণ করেছে, তাতে প্রত্যেক শ্রমিক পাবে ১৮১ টাকা। কিন্তু এখানে দেখতে পাচ্ছি এখন শ্রমিকের বেতন হচ্ছে ৩ টাকা এবং মহিলা শ্রমিকদের বেতন ২;৯৭ টাকা। অথচ মালিকরা ফেয়ার অর ফাউল উপায়ে তারা তাদের লাভ করে যাচ্ছে আর এদিকে হিউ অ্যান্ড ক্রাই করে যাচ্ছে। অনেক মালিককে আবার দেখছি কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ড-এর টাকা মেরে দিচ্ছে। আমরা জানি যে ১৪টি চা-বাগানের মালিক ৩০ লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ড-এর টাকা মেরে বসে আছে। সরকার থেকে এ বিষয়ে কোন ব্যবস্থা নাই। তা ছাড়া আমরা জানি এর জন্য বহু অশান্তি হয় এবং চা-বাগান বন্ধ পর্যন্ত হয়। এই জন্যই চা-বাগান জাতীয়করণ করা দরকার।

এই চা-বাগনের মালিকরা কালো টাকা উপার্জন করে। সেটা আমি দেখাছি কিভাবে করে। উৎপাদিত চায়ের কিছু কিছু অংশ তারা অকশন করে গেট সেল করে দেয়, তাতে কোন ডিউটি বা কর তারা দেয় না, সেলস্ ট্যাক্স ফাঁকি দেয়, এই তারা একদিকে করে। অন্যদিকে যে সমস্ত চা-বাগান বিক্রি করে কেই সমস্ত বিক্রির টাকা, টাকার বদলে ডলার গ্রহণ করে। কিছু কিছু চা-বাগানের মালিক এইভাবে বেশ কিছু টাকা রোজগার করে নিয়েছে। যেমন ম্যাকলিন বেরী কোং। তারা ১৮ লক্ষ টকায় চা-বাগান বিক্রি করেছিল ভারতীয় টাকার মূল্যে, কিন্তু সেই টাকার বদলে বিলাতী ডলার নিয়েছিল প্রায় ২৫ লক্ষ টাকা। এইভাবে টাকা ও ডলারের মূল্যের তফাতের সুযোগে তারা বহু কালো টাকা সংগ্রহ করছে। এ ছাড়া আমরা দেখতে পাচ্ছি মালিকরা সরকারের প্রাপ্য অর্থ দেয় না, সেলস্ ট্যাক্স বাবত ফাঁকি দেয়, বহু কোটি কোটি টাকা ট্যাক্স ফাঁকি দেয়। অথচ এই সমস্ত টাকা পেলে দেশের উন্নয়নমূলক বহু কাজ করা সম্ভব হত। অথচ এর জন্য মামলা হচ্ছে।

[6-20—6-30 p.m.]

আপনাদের সার্টিফিকেট হয়েছে, আদায় হয় নাই, তাঁরাও আদায় দেন নাই। এখানে চা-বাগানগুলির ইন্ডিয়ান টি অ্যাসোসিয়েশন, ইন্ডিয়ান টি প্ল্যান্টার্স অ্যাসোসিয়েশন অ্যান্ড টি অ্যাসোসিয়েশন, এই তিনটি সংস্থা। তাঁরাই একমাত্র চা-বাগানগুলি কন্ট্রোল করছেন। সেখানে সরকারের কোন আধিপত্য নাই, তাদের দিয়ে উন্নয়নমূলক কোন কাজ করানোর অধিকার আমাদের সরকারের নাই। এই চা-বাগানগুলি জাতীয়করণ করলে বেকার সমস্যা সমাধানের পথ সুগম হবে। চা-বাগানগুলিতে যাঁরা কাজ করেন তাঁদের শতকরা ৭৫ ভাগই বহিরাগত, মালিকরাও বহিরাগত। এগুলি সব জাতীয়করণ করা হলে সেখানে স্থানীয় ছেলেরা, লোকজন চাকরি-বাকরি পেতে পারবে এবং তার দ্বারা দেশের সর্বগ্রাসী বেকার সমস্যারও সমাধান হবে। এই চা-বাগানগুলির জাতীয়করণ আমরা চাই। সেটাতে আমাদের জাতীয় সম্পত্তি বৃদ্ধি পাবে, শিল্পে অপচয় বন্ধ হবে, কোটি কোটি টাকা শ্রমিক কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ড, সেলস্ ট্যাক্স, কর ও ডিউটি ফাঁকি রদ হবে। এইসব কারণে আমি চা-বাগানগুলি জাতীয়করণ করবার জন্য সরকারের কাছে আবেদন করছি। এই চা-বাগানগুলি জাতীয়করণ করা হলে পর সমাজতন্ত্রের পথে বলিষ্ঠ পদক্ষেপ করা হবে। তাই মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সমস্ত সদস্যগণের কাছে আবেদন জানাচ্ছি, আপনারা সমবেতভাবে দ্বিধাহীনকণ্ঠে আমার এই প্রস্তাবটি গ্রহণ করুন।

**Shri Shish Mohammad:** Sir, I beg to move that in line 1, after the words "চা-বাগানগুলি", the words "বিনা ক্ষতিপূরণে" be inserted.

Sir, I beg to move that in line 2, for the word "অবিলম্বে", the words "১৯৭৩ সালের ৩১শে মার্চের মধ্যে" be substituted.

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই মোশানের উপর আমি যে সংশোধনী প্রস্তাব দিয়েছি, তাতে আমি যে বক্তব্য রাখছি, সেই বক্তব্য নিশ্চয়ই দীর্ঘস্থায়ী যাতে হয় সেইদিকে আমি চেষ্টা করবো না। আমি অল্পের মধ্যেই আমার বক্তব্য এই সংশোধনীর উপর সীমাবদ্ধ রাখবো।

আমি চেয়েছি বিনা ক্ষতিপূরণে চা-বাগানগুলি জাতীয়করণ করা এবং ৩১শে মার্চের মধ্যে এই ব্যবস্থা কাযকর করতে হবে। তা ছাড়া চা-বাগানগুলির পরিচালনায় শ্রমিক ও মজুরদের নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করতে হবে। বিনা ক্ষতিপূরণে চা-বাগানগুলি জাতীয়করণের কথা বলছি কেন? তার কারণ হচ্ছে চা-বাগানগুলির মালিকরা যে টাকা লগ্নি করেছে, তার হাজার হাজার গুণ টাকা ইতিপূর্বেই তাঁরা তুলে নিয়েছেন শ্রমিক ও মজুরদের নিষ্পেষণ করে, তাদের গলা টিপে, তাদের ফাঁকি দিয়ে সমস্ত রোজগার তারা করে নিয়েছে। তাদের রোজগার করতে আর কিছু বাকি নাই। এই চা-বাগানের মালিকরা সৎ ও অসদুপায়ে অতি লাভ করবার জন্য শ্রমিক ও কর্মচারীদের ঠকিয়ে, সরকারকে ঠকিয়ে এবং নানা রকম দুর্নীতির আশ্রয় গ্রহণ করে চা-বাগানগুলিকে একেবারে ঠান্ডা করে দিয়েছে।

স্যার, শ্রমিক সংক্রান্ত যে আইনগুলি আছে প্ল্যান্টেশন অ্যাক্ট, প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি শ্রমিকদের কল্যাণের জন্য সাধারণতঃ সরকার থেকে এই আইনগুলি চালু করা হয়েছে, বলবৎ করা হয়েছে। কিন্তু দিনের পর দিন দেখা যাচ্ছে সেই চা-বাগানের মালিকরা সেই আইনগুলি লঙ্ঘন করে যাচ্ছে। আমি স্যার, দৃষ্টান্তস্বরূপ আপনার কাছে কয়েকটি কথা তুলে ধরছি। পাকাঘর বাড়ানো বা সরানো আজ ৫।৬ বছর ধরে বন্ধ হয়ে গেছে, পুরানো ঘরগুলোও মেরামত করা দূরের কথা। শ্রমিকদের পুরানো ঘরগুলো মেরামত না করার ফলে শীত এবং বর্ষার মধ্য দিয়ে মজুর ও কর্মচারীদের কত কষ্টের মধ্য দিয়ে কাটাতে হচ্ছে তার সীমা নাই। সেখানে হাসপাতাল নাই, ডাক্তার নাই, কোন কিছুরই ব্যবস্থা নাই। যে ডাক্তার ও হাসপাতাল আছে, সেটা নামে মাত্র। কেবলমাত্র লোক দেখানোর জন্য এই রকম করা হয়েছে।

আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে এই বক্তব্য রাখতে চাই যে, এই হাঙরেরা যে দুর্নীতি করে চলছে তার প্রতি সুবিচারের জন্য জাতীয়করণের আবেদন জানাচ্ছি। প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটির জন্য যে আইন আছে তা তারা দিনের পর দিন লঙ্ঘন করে যাচ্ছে। অনেক চা-বাগান ইচ্ছাকৃতভাবে তাদের শ্রমিকদের বেতন এবং মজুরীর ক্ষেত্রে চূড়ান্ত গাফিলতির পরিচয় দিচ্ছে। শ্রমিকদের কল্যাণের কথা যদি ছেড়েও দিই, তা হলেও চা-বাগানগুলোকে দিনের পর দিন নষ্ট করার পথে তারা এগিয়ে যাচ্ছে। আমি বলি নূতন চা-বাগান বাড়ানো দরকার। যেসব গাছগুলোর বয়স ৬০।৬৫ বছর হয়ে গিয়েছে সেগুলো উপড়ে দিয়ে নূতন গাছ বসানো দরকার এবং পাহাড়ী নদীগুলোতে বাঁধ দিয়ে উন্নয়নের ব্যবস্থা করা দরকার। এগুলো মালিকরা করছে না। আসলে হাঙর চা-বাগান মালিকরা যে হাঁস সোনার ডিম পাড়ে তাকে একদিন মেরে শেষ করে দেবার মত করে দিচ্ছে। অনেকে আবার রুগ্ন চা-বাগানের অজুহাত দেখিয়ে সরকারের টাকা গুছিয়ে নেবার আবদার করছে। আয় গোপন করছে, খরচ বেশি করে দেখাচ্ছে—এইটা স্বভাব হয়ে দাঁড়িয়েছে। এক কথায় স্যাবোটেজ করছে, নষ্ট করছে, আসলে কিন্তু সরকারকে বিক্রি করে লক্ষ লক্ষ টাকা আদায়ের চেষ্টা করছে এবং সরকারের ঘাড়ে বিরাট খরচের বোঝা চাপিয়ে দিতে যাচ্ছে! সেইজন্য ক্ষতিপূরণ দেওয়ার কোন প্রশ্ন উঠতে পারে না। তাই বিনা ক্ষতিপূরণে চা-বাগানগুলো জাতীয়করণের অনুরোধ জানাচ্ছি। আমার কাছে অনেকগুলো চা-বাগানের কথা আছে, কিন্তু আমি মাত্র একটা চা-বাগানের কথা বলছি, সেটা হচ্ছে সুগাও চা-বাগান। সেখানে সরকারের প্রভিডেন্ট ফান্ডের ৭ লক্ষ টাকা হাঙর মালিক খেয়ে নিয়েছে, ব্যাঙ্কে ৬ লক্ষ টাকা বাকি আছে এবং টি বোর্ডে এক লক্ষ টাকা এবং বাজারে দেনার পরিমাণ অনেক, একমাত্র ডুয়ার্স এলাকাতেই আছে দেড় লক্ষ টাকা। তার মানে ২৫।৩০ লক্ষ টাকার ব্যাপার। যতদূর জানি ১৯৭০ সালে এরা চরম লাভ করেছে, এদের মিসায় দেওয়া উচিত, কিন্তু দেওয়া হচ্ছে না। এরা জয়েন্ট কনফারেন্সে যোগ দিচ্ছে না, শ্রমিক কর্মচারীরা তো তাদের কাছে উপহাসের পাত্র হয়েছে। বিভিন্ন অজুহাত দিয়ে বেতন দেওয়া বন্ধ করে

দিচ্ছে। যার ফলে ৪ হাজার পরিবার অনাহারে দিন কাটাচ্ছে। এর মধ্যে ৫।৬ জন মারা গিয়েছে। আমাদের মাননীয় মন্ত্রী প্রদীপবাবুর কাছে বিভিন্ন সংগঠনের থেকে এই দুরবস্থার কথা জানান হয়েছে।

[6-30—6-40 p.m.]

জানানো হয়েছে লেবার কমিশনারের কাছে এবং লেবার ডিপার্টমেন্টের বিভিন্ন অফিসারের কাছে। এই যে সরগাঁও চা-বাগান তার দাম হচ্ছে ৬০ লক্ষ টাকার মত। এই ৬০ লক্ষ টাকা কি চা-বাগানের মালিককে দেওয়া হবে? আমার মতে কখনই দেওয়া উচিত নয়। এই টাকা ওদের দেওয়া মানে টাকাটা জলে ফেলে দেওয়া। আমি মনে করি। চা-বাগান জাতীয়করণকালে তাদের টাকা দেওয়া মোটেই উচিত নয়। তবে একটি কথা বলি, যেহেতু বিনা ক্ষতিপূরণে চা-বাগান জাতীয়করণ করলে সংবিধানে বাধে, তাই আমার বন্ধু তিমিরবাবু যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন যা তিনি পরে মুভ করবেন ঐ চা-বাগান মালিকদের ১ টাকা ক্ষতিপূরণ দিয়ে চা-বাগানগুলি জাতীয়করণ করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার আগে মাননীয় সদস্য শ্রীশিশ মহম্মদ যে প্রস্তাব রাখলেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। আমি বিশেষ সময় নেবো না। আমার নাম দেওয়া হয়েছিল বলবার জন্য এই কারণে যে আমার আগে মাননীয় সদস্য বলেছিলেন যে বিনা ক্ষতিপূরণে চা-বাগানগুলি নেবার দাবি রেখেছিলেন সেটা যেহেতু সংবিধান পারমিট করে না বলে নূতনভাবে অ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছিল ১ টাকা ক্ষতিপূরণ দিয়ে নিয়ে নেওয়া হোক। আমি এই অ্যামেন্ডমেন্ট সহ মাননীয় সদস্য শ্রীশিশ মহম্মদ যে বক্তব্য রাখলেন তাকে সমর্থন জানাচ্ছি।

**Shri Bhabani Paul:**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সুকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি সেই মোশানকে অর্থাৎ "পশ্চিমবঙ্গ" কথার পর "রুগ্ন ও বন্ধ" কথাগুলি বসানো হোক এই বলে আমি অ্যামেন্ডমেন্ট আনছি। এ সম্পর্কে বলতে গিয়ে চা-শিল্প সম্পর্কে কেন এই প্রস্তাবের প্রয়োজন সেই সম্পর্কে বলতে চাই। চা-শিল্প একটি গুরুত্বপূর্ণ শিল্প। এই চা-শিল্পে প্রায় ১০ লক্ষ শ্রমিক কাজ করে, অর্থাৎ প্রত্যেক শ্রমিকের যদি ৫ জন করে তার ফ্যামিলিতে ধরা যায়, তা হলে ৫০ লক্ষ লোক এর উপর নির্ভরশীল। এবং এই চা-শিল্পে তার ব্যবসা বাণিজ্যে যেসব কর্মী নিযুক্ত আছেন তাদেরও যদি ধরা যায়, তা হলে প্রায় ১ কোটির মত লোক এই চা-শিল্পের উপর নির্ভর করে। ভারতবর্ষের জনসংখ্যার শতকরা ২ ভাগ এই শিল্পের দ্বারা প্রতিপালিত হয়। এই জনসংখ্যার ভিত্তিতে যে জাতীয় আয় হয় তার গুরুত্ব অনেকখানি। ভারতবর্ষের অন্য কোন শিল্পে জনসংখ্যার ২ শতাংশ জীবিকা সংস্থান করে না। আমাদের ভারতবর্ষের লক্ষ্য হচ্ছে সামজবাদ। আজকে যেখানে।জনসংখ্যার শতকরা ২ ভাগ এই ট্রেডে রয়েছে এবং যেখানে কোটি কোটি টাকা জাতীয় আয় হয় সেই শিল্প।ডিরেকটলি ইন-ডিরেকটলি কয়েকটি কয়েকটি মালিকের হাতে ছেড়ে দিয়ে সমাজবাদ আনার কথা চিন্তা করা যেতে পারে না। এতবড় একটা শিল্পকে প্রাইভেট পার্টির হাতে ছেড়ে রাখতে আমরা কিছুতেই পারি না। সেই দিক থেকে আমি মনে করি ব্যক্তিগত মালিকানা তুলে দিয়ে মুনাফাবাজদের খর্ব করে এই অবস্থার ক্রমবিলুপ্তি ঘটানো দরকার। এই চা-শিল্পে ব্যক্তিগত মালিকানার ক্রীড়নক হয়ে গত ১০০ বছর ধরে যারা রয়েছে, সেই শ্রমিকদের আজকে কি অবস্থা। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত শ্রমিকরা কি ওয়েজ পাচ্ছে? তারা যে ওয়েজ পাচ্ছে তার সাথে যে লিভিং ইনডেক্স সেই ইনডেক্স শতকরা কি বেড়েছে?

১৯৬০ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত এই সময়ের মধ্যে ১৯৪৯ সালকে যদি ১০০ ধরে নেওয়া যায়, তা হলে জীবনযাত্রার সূচকসংখ্যা ১২৪ থেকে ১৯৬৬ সালে ২১৩-তে উঠে যায় বৃদ্ধি হয় ৮৯। ১৯৬০ সাল থেকে ১৯৬৬ সালেতে সূচকসংখ্যা প্রায় দ্বিগুণ। কিন্তু বেতন বোর্ড মজুরি বাড়ালেন মাত্র ২৯ পয়সা—১ টাকা ৮৪ পয়সা থেকে ২ টাকা ১৩ পয়সা। অথচ মাথাপিছু শ্রমিকের উৎপাদন বেড়ে হল ৫১৮ কেজি—অর্থাৎ গড়পড়তা একজন শ্রমিক চা

উৎপাদন করল ৫,১৮০ টাকার। যদি ১০ টাকা কেজি ধরা হয়। কিন্তু তাকে বার্ষিক মজুরি দেওয়া হল ৬৬৫ টাকা। তার মানে তার উৎপাদন মূল্যের আট ভাগের এক ভাগ—অর্থাৎ সাড়ে বারো শতাংশ। সেই সময় তাকে ওয়েজ বোর্ড যা মজুরি দিল তাতে তার দুঃখকষ্ট দূর হল না। তারপর যুক্তফ্রন্টের আমলে দু দফায় ৪৬ পয়সা বেড়েছে। এখন ডুয়ার্সের পুরুষ শ্রমিক তিন টাকা মজুরী পায়, কিন্তু উৎপাদন করে প্রায় ৭০০ কেজি চা। সুতরাং উৎপাদন মূল্যের সঙ্গে মজুরির অনুপাত সেই ১২।১৩ শতাংশই আছে। কথা হচ্ছে শিল্প কার জন্য? শ্রমিকদের জন্য না হলে সে শিল্পের টিঁকে থাকার অধিকার আছে কি? আরও সমাজবাদের অভিমুখে চলনশীল রাষ্ট্রে? তারপর ফিফটিনথ ইন্ডিয়ান লেবার কনফারেন্সের যে রেকমেন্ডেসান তাতে জলপাইগুড়ি ডুয়ার্সের চা-বাগানের শ্রমিকদের নিড বেসড মিনিমাম ওয়েজ হচ্ছে ১৮১ টাকা। যেখানে ১৮১ টাকা ১৯৫৭ সালে তারা রেকমেন্ড করেছিলেন সেখানে আজকে ১৯৭৩ সালে শ্রমিকেরা মাসে পাচ্ছে মাত্র ৭৮ টাকা। চা-শিল্প কি চা-শ্রমিকদের ন্যায্য ন্যূনতম পাওনা মজুরি দিচ্ছে? দিচ্ছে, না, দেবার ইচ্ছাও নেই। অতএব এই ন্যায্য ন্যূনতম মজুরি দিতে অনিচ্ছুক শিল্পকে অবিলম্বে নিয়ন্ত্রণ করে ক্রমে ক্রমে জাতীয়করণ করার জন্য এই শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট ২ লক্ষ শ্রমিকের দাবি সোচ্চার হয়ে উঠেছে। কারণ ১৫০ কোটি টাকার বৈদেশিক মুদ্রা এই শিল্প থেকে আসে যেটা একটা বিরাট জিনিস। তা ছাড়া স্যার, ভারতবর্ষের জনসংখ্যার শতকরা ২ জন ডাইরেকটলি বা ইন-ডাইরেকটলি এই চা-শিল্পের উপর নির্ভরশীল। একসাইজ ডিউটি, ইনকাম ট্যাক্স, বিভিন্ন স্টেটের সেলস ট্যাক্স, ল্যান্ড রেভিনিউ, এন্ট্রি ট্যাক্স ইত্যাদিতে পশ্চিমবঙ্গ সরকার এই শিল্প থেকে ৭ কোটি টাকার উপর পায়, ভারত সরকার আরো বেশী পায়। তা ছাড়া আসাম, তামিল-নাড়ু সরকারও অনেক টাকা পায়। কাজেই যে শিল্প এত গুরুত্বপূর্ণ, যে শিল্প থেকে কোটি কোটি টাকা আয় হয়—জাতীয় আয়ের একটা বড় অংশ আসে, যে শিল্পের উপর ভারতের জন-সংখ্যায় শতকরা দুজন নির্ভরশীল, সেই শিল্পকে আমরা কয়েকজন মুনাফাখোরের হাতে ছেড়ে দিতে পারি কিনা? নিশ্চয় আমরা তা পারি না। তারপর স্যার, একশো বছর ধরে যে সমস্ত চা-বাগান চলছে সেই সমস্ত বাগানে আগে প্রতিটি চা-শ্রমিক যেখানে মাথাপিছু তিনশো কেজি চা উৎপাদন করতো আজকে ১৯৭৩ সালে একশো বছর পরে সেখানে উৎপাদন করছে এগারশো কেজি চা।

[6-40—6-50 p.m.]

চা-শ্রমিকরা কাজ খারাপ করে নি, তারা চা খারাপ করে ইন্ডাস্ট্রি-কে নষ্ট করতে যায় নি। কিন্তু তা সত্ত্বেও আজকে যে ইন্ডাস্ট্রি কোটি কোটি টাকা বাইরে থেকে নিয়ে আসে, যে ইন্ডাস্ট্রিতে ভারত সরকার বা অন্য সরকার থেকে বহু টাকা দিয়ে সাহায্য করে যে ইন্ডাস্ট্রি-র, ব্যাংক থেকে টাকা পেতে তাদের কোন অসুবিধা হয় না, তা সত্ত্বেও সেই ইন্ডাস্ট্রি কেন সিক হবে, সেই ইন্ডাস্ট্রি কেন বন্ধ হয়ে যাবে? চায়ের বাগানের যে উৎপাদন সেটা শুধু ভারতবর্ষের মধ্যে সীমাবদ্ধ নয়, তার বিক্রয় একশত কোটি পাউন্ড ইন্টারনাল মার্কেট-এ এবং ভারতবর্ষে চা বিক্রয় হওয়ার যে সম্ভাবনা সেই সম্ভাবনা আরও বাড়বে। পৃথিবীব্যাপী ভারতবর্ষের যে চা চলে সেই চা আরো ভালভাবে চলতে পারে, তা হলে এই সমস্ত মুনাফাখোর মালিকরা কেন চা-বাগানকে রুগ্ন অবস্থায় দাঁড় করাচ্ছে? এর যে পসিবিলিটি রয়েছে বাগানকে ভায়েবল করা তা সত্ত্বেও কেন তারা বলছে যে, খারাপ হচ্ছে? তাদের এই ইন্ডাস্ট্রি চালনার জন্য এই শিল্পকে ভারতবর্ষের জনসাধারণের জন্য, ভারতবর্ষের শ্রমিকের জন্য যারা এই শিল্পের সঙ্গে যুক্ত আছে বা ভারতবর্ষের জাতীয় আয় বাড়ানোর যে দৃষ্টিভঙ্গি সেটা তাদের নেই। তারা ব্যক্তিগত মালিকানা, ব্যক্তিগত মুনাফা লুঠার জন্য এত লোভী হয়ে পড়েছেন। সেজন্য এই চা গাছ যে স্বর্ণ ডিম্ব প্রসব করে, আজকে গাছ কথা বলতে পারে না, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যদি গাছ কথা বলতে পারতো, তা হলে সে বলতো, আমাকে কেটে কেটে নিংড়ে শেষ করে দিচ্ছে। কিন্তু সে কথা বলতে পারে না, তাই যে চা-গাছগুলি থেকে পাতা নিচ্ছে, যার থেকে টাকা আসে, ডলার আসে, স্টার্লিং আসে, সেই গাছগুলিকে নরিশ করবো না। সেই গাছ-গুলিকে খাওয়াবো না। বড় বড় ইন্ডাস্ট্রিয়াল হাউস, বড় বড় ফরেন কোম্পানী আস্তে আস্তে

চলে যাচ্ছে, অনেক চলে গেছে। কিন্তু এখনও তারা কিনছে, কালো টাকার বাণ্ডিল মাটির নিচে চলে যাচ্ছে, আন্ডার-ইনভয়েসিং চা-বাগান কেনা হচ্ছে। যে চা-বাগানের দাম ২০ লক্ষ টাকা, রুপি ১০ লাখ দিয়ে আন্ডার-ইন ভয়েসিং করে যে টাকা ফরেন কোম্পানীগুলির রয়েছে। বাকী ১০ লাখ টাকা দিয়ে তারা চা-বাগান কিনছে, তাদের প্রথম কথা হচ্ছে ২০ লক্ষকে কি করে ৪০ লক্ষতে দাঁড় করানো যায়। সেজন্য তারা চা-গাছগুলিকে কেটে কেটে যাতে বেশী পাতা আসতে পারে সেই রকম করছে এবং চা-গাছগুলি পুরানো হয়ে যাচ্ছে। আমি আপনার কাছে দু-একটি উদাহরণ দেবো যে, চা-বাগানের গাছগুলি নষ্ট হয়ে গেছে। হেলা চা-বাগান বন্ধ হয়ে গেছে, তার ফলে ১ হাজার শ্রমিক না খেয়ে আছে। মালিক বন্ধ করবার জন্য কোন নোটিস দেয় নি। কারণ কি? ব্যাঙ্ক ফিনান্স করছে না। ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট-এর কোন্ ধারায় আছে রিজন হতে পারে যে, ব্যাঙ্ক ফিনান্স করছে না বলে চা-বাগান বন্ধ হয়ে যাবে? আমি সেই চা-বাগানের একটা উদাহরণ দিচ্ছি। সেই চা-বাগানে যে গাছ আছে সাত একরের মধ্যে আন্ডার ফাইভ ইয়ার্স ৫২ একর, আন্ডার থার্টি ইয়ার্স ১৭০ একর, আন্ডার ফিফটি ইয়ার্স ৫৯২ একর। অর্থাৎ ৫০ বছরের বুড়ো হয়ে গেছে। এই গাছগুলিকে ঠিকমত দেখা হয় নি, এর প্রোডাকটিভিটি কমে এসেছে এবং রেজাল্ট হচ্ছে পার হেক্টরে যে প্রোডাকশন আগে হত তা থেকে ক্রমশঃ অনেক কমে যাবে প্রোডাকটিভিটি কমে আসছে, প্রোডাকশন নেই, টাকা নেই, চা-বাগান বন্ধ হয়ে যাচ্ছে। কিন্তু কার দোষে চা-বাগান বন্ধ হয়ে যাচ্ছে? শুধু হীরা চা-বাগান নয়, দার্জিলিংয়ের বহু চা-বাগান বন্ধ হয়ে আছে। কাজেই মালিকদের এই যে লোভী দৃষ্টিভঙ্গি অতিরিক্ত মুনাফা করার দৃষ্টিভঙ্গি, যার ফলে আন্ডার-ইনভয়েস করে, চুরি করে চা-বাগানগুলিকে নষ্ট করে দিলেন, এটা আমরা সহ্য করবো না। তাই চা-বাগানগুলি গ্রাজুয়ালি আমরা ন্যাশানালাইজেসন করবো। যে চা-বাগানগুলি সিক সেগুলি ইমিডিয়েটলি আমরা নিয়ে নেব এবং আস্তে আস্তে চিন্তা করতে হবে সরকারকে সেই চা-বাগান কিভাবে ন্যাশানালাইজেসন-এর আওতায় নিয়ে আসবো। সেজন্য আমি ভারত সরকারকে অনুরোধ করবো এই সভার মাধ্যমে তারা এগিয়ে এসে এই সমস্যার সমাধান করুন।

**শ্রীগিরিজাভূষণ মুখোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় যে প্রস্তাব এসেছে চা-বাগান জাতীয়করণ করার জন্য, আমি সেই প্রস্তাবের সঙ্গে একটা সংশোধনী যোগ করে দিচ্ছি, উল্লেখ থাকে যে, একচেটিয়া পুঁজির মালিকদের এক টাকা ক্ষতিপূরণ দিয়ে চা-বাগান জাতীয়করণ করা হোক। এটা এই জন্য বলছি যে, অনেক ছোট ছোট চা-বাগান আছে সেই চা-বাগানের কিছু ক্ষতিপূরণ তাদের হাতে দেওয়া যেতে পারে। কিন্তু বেশীরভাগ যে বাগান আছে সেগুলি একচেটিয়া মালিকেরা কর্তৃত্ব করছেন। সুতরাং এই একচেটিয়া মালিকেরা যে চা-বাগানের কর্তৃত্ব করছেন এগুলির ক্ষতিপূরণ দেবার প্রশ্ন ওঠে না। এই জন্য এক টাকা ক্ষতিপূরণ দেবার প্রস্তাব আমি এনেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা কি দেখছি? আমরা দেখছি যে, লর্ড বেন্টিংক সাহেবের আমলে যে চা-বাগান স্থাপিত হয়েছিল এবং তখন তার যে মুনাফা ছিল আজকে তার হার কমে নি এবং এই চা-বাগান সম্পর্কে ১৮৮০তে বঙ্গীয় প্রাদেশিক কংগ্রেস কমিটি শ্রমিকদের সম্পর্কে প্রস্তাব নিয়েছিল। আমাদের তদানিন্তন নেতা শ্রদ্ধেয় মহেন্দ্র সরকার মহাশয় তিনি প্রেসিডেন্ট ছিলেন। বিপিন পাল মহাশয় প্রস্তাব এনেছিলেন এবং দ্বারিকানাথ গঙ্গোপাধ্যায় মহাশয় সেই প্রস্তাব সমর্থন করেছিলেন, যে চা-বাগানের মজদুরদের যে অবস্থা সেটা সংস্কার করা হোক। কিন্ত দুঃখজনক যে, এ আই টি ইউ সি, সাবজেক্ট কমিটি এই প্রস্তাবকে গ্রহণ করে নি। কারণ এটা একটা প্রাদেশিক ব্যাপার। এখন ধরুন, এমন একটা বিষয় যেটা বাংলাদেশের শ্রমিক আন্দোলনের গোড়ার দিক থেকে আলোড়ন করেছিল সমস্ত শ্রমিক নেতাদের এবং জন-নেতাদের। আজকে আশা করবো যে ১৮৮০ সালে যে প্রস্তাব এসেছিল আজকে সেই প্রস্তাবকে সার্থকভাবে রূপায়িত করা হোক চা-বাগানকে জাতীয়করণ করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চা-বাগান কত লাভ করছে, কত টাকা বিলাতে নিয়ে গেছে, অনেকে বলেছেন এবং আজও তারা কি করছেন সে সম্পর্কে অনেকে বলেছেন। কিন্তু আমি দু-একটি কথা বলবো, এই চা-বাগানের মালিকরা নিশ্চয়ই শুধু লাভের জন্য পুরো জমিতে যতখানি বাগিচা এলাকা আছে সমস্তটাতেই চা উৎপন্ন করে না। আজকে যদি যান, তা হলে দেখবেন যে,

চা-এলাকায় ধান চাষ হচ্ছে এবং জমি ক্রমশঃ কমিয়ে আনছে। যেখানে কিছুদিন আগে ৫ লক্ষ ৬০ হাজার বিঘা জমি ছিল আজকে সেখানে মাত্র ৪ লক্ষ কয়েক হাজার বিঘায় হচ্ছে। এইভাবে তারা জমি কমিয়ে আনছে ফলে শ্রমিকও কমে যাচ্ছে। ১৯৫২ সালে যেখানে ২ লক্ষ ৫০ হাজার শ্রমিক ছিল আজকে সেখানে ১ লক্ষ ৮০ হাজার শ্রমিক পশ্চিমবাংলার চা-বাগানে কাজ করে। সবচেয়ে দুঃখজনক কথা হচ্ছে এই, আমরা আদিকাল থেকে শুনে আসছি, চায়ের ডেসক্রিপশন যে, দুটি পাতা এবং একটি কুঁড়ি নিয়ে চা হয়। কিন্তু আজকে দুটি পাতা এবং একটি কুঁড়ি তোলা হচ্ছে না। আজকে ৪টি পাতা, একটি কুঁড়ি তোলা হচ্ছে এবং যার ফলে চায়ের কোয়ালিটি খারাপ হচ্ছে এবং চা-বাজারও বরবাদ করে দিচ্ছে। আজকে যদি এই চা-বাগান জাতীয়করণ করা না হয়, তা হলে অবস্থাটা কি দাঁড়াচ্ছে? আমাদের শ্রদ্ধেয় সদস্য বলেছেন যে, সিক এবং বন্ধ চা-বাগানগুলিকে জাতীয়করণ করা হোক। তার বক্তব্য আমি ভালভাবে শুনেছি। আরো যে সমস্ত বক্তব্য হচ্ছে যে, সমস্ত চা-বাগানকে জাতীয়করণ করার পক্ষে। কিন্তু প্রস্তাব এসেছে রুগ্ন এবং বন্ধ চা-বাগান। অর্থাৎ দাঁড়াচ্ছে কি? আজকে লুঠ করে একটা চা-বাগানকে রুগ্ন করবে আর সরকার সেই বাগান টাকা দিয়ে কিনে নেবে। যদি ৪০টি এই রকম হয়, ৪০টিই নেবে। আবার ৪০টি আগামী বছরে রুগ্ন হবে আবার ৪০টি নেবে। এইভাবে ১৯০টি চা-বাগান সরকার নেবে ৫০ বছর কি ৬০ বছরে। অর্থাৎ আজকে এই রুগ্ন এবং বন্ধ চা-বাগান নেবার অর্থ হচ্ছে এই চা-বাগানের মালিকরা যা চেয়েছিল সেটাকে প্রশ্রয় দেওয়া। যেমন চোর চুরি করার জন্য রাত্রে সিঁদ কেটে ধরা পড়লো। পুলিসের কাছে সে বললো, হ্যাঁ ধরা পড়েছি, জেলে যাব, কিন্তু এক রাত্রের যে সিঁদ কাটলাম তার মজুরি ৬ টাকা দিন। সরকার ৬ টাকা মজুরী স্যাংসন করবে, এটাই দাঁড়ায়। যে চুরি করলো, যে বাটপাড়ি করলো, যে শ্রমিকের প্রভিডেন্ট ফান্ড-এর টাকা মারলো, যে চা-বাগানকে বাড়ালো না, নূতন ইনভেস্টমেন্ট করলো না, কিছু করলো না, সমস্ত কিছু ডুবিয়ে দিলো। সরকার সেগুলি নিলেন এবং নিয়ে ব্যাঙ্কের টাকা শোধ করলেন শ্রমিকের টাকা শোধ করলেন, প্রভিডেন্ট ফান্ড-এর টাকা দিলেন এবং রুগ্নকে আবার জীবিত করে তুললেন। এইভাবে এক একটিকে রুগ্ন করবে আর এক একটিকে আমরা দখল করবো এই প্রস্তাব নিশ্চয়ই গৃহীত হতে পারে না।

[6-50—7-00 p.m.]

আমি তাই এই হাউসের সমস্ত বন্ধুকে এই আবেদন করব যে, এই সংশোধনী কে বলছেন বা কারা বলছেন, সেটা বিচার না করে এটাকে গ্রহণ করুন। আজকে পশ্চিমবাংলার যেটা সবচেয়ে বড় প্রয়োজন সেটার জন্য এই চা-বাগানে ২ লক্ষ শ্রমিক নিয়োগ হতে পারে। আজকে সরকার এনকোয়ারী করে ১·২৫ হিসাবে করতে পারেন, এখন সেটা আছে ৭·৫ এবং ঐ ৪ পাতা ১ কুঁড়ি করে। তাতে প্রোডাকশন বেড়েছে, কিন্তু দুনিয়ার বাজার খারাপ হয়ে গিয়েছে, এই বিদেশী মালিকরা চা-বাগানকে নীলকুঠির মত করে তুলেছে, সেই জন্য সমস্ত চা-বাগানকে জাতীয়করণ করতে হবে। লর্ড বেন্টিংক-এর নীলকুঠির মত বিদেশী মালিকরা এটাকেও ধ্বংস করে দেবে। গভর্নমেন্ট যেন মালিকদের কোন রকম ক্ষতিপূরণ বা সাহায্য না করেন সেটা রুগ্নর ক্ষেত্রেই হোক আর বন্ধর ক্ষেত্রেই হোক। এই বলে আমি মূল প্রস্তাবকে সমর্থন করছি, আমার সংশোধনী সহ। আমার সংশোধনীতে বলা আছে, একচেটিয়া পুঁজির মালিকদের ১ টাকা ক্ষতিপূরণ দিয়ে সেটা নেওয়া হবে। এই প্রস্তাব করে মূল প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ গোপাল দাস নাগঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য পুরঞ্জয়বাবু অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সম্ভাবনাময় শিল্পের কথা এখানে উল্লেখ করেছেন। আজকে যে প্রস্তাব সেই প্রস্তাব আলোচনা করবার আগে আমাদের দেখা দরকার যে, যে শিল্পের সঙ্গে পশ্চিমবাংলার শুধু অর্থনীতি নয়, উত্তরবঙ্গের মানুষের জীবনের কিছু গুরুত্বপূর্ণ অংশ এর সঙ্গে জুড়ে আছে। পশ্চিমবাংলায় এক পাট শিল্প ছাড়া দ্বিতীয় এমন কোন শিল্প নেই যাতে এত বেশী মানুষ নিযুক্ত আছে। আমাদের পশ্চিমবাংলায় যে চা-বাগানগুলি আছে তার সংখ্যা হলো

২৯০টি। এই চা-বাগানগুলিতে সর্বমোট নিযুক্ত লোকের সংখ্যা হল ২ লক্ষ ৪৭ হাজার ৪৮৯ জন। এখানে পুরুষ কর্মী কাজ করে যে সংখ্যায় তার চেয়ে বেশী সংখ্যায় মহিলা কর্মী কাজ করে। যেমন, ৬১ হাজার পুরুষ কাজ করে, আর মহিলা কাজ করে ৭৬ হাজার, শিশু কাজ করে ৭ হাজার এবং তরুণ অর্থাৎ অপ্রাপ্তবয়স্ক এডলসেন্ট বহু কাজ করে। এখানে অর্থাৎ উত্তরবঙ্গের সাধারণ মানুষের এক-একটি পরিবার সম্পূর্ণরূপে চা-বাগানে নিযুক্ত বললে ভুল হয় না। এই চা-বাগানের যে অবস্থা গত কয়েক বছর আগে ছিল আজ তার থেকে অবস্থার অনেক পরিবর্তন হয়েছে, এ সম্বন্ধে ভবানীবাবু বিস্তারিতভাবে বক্তব্য রেখেছেন। শুধু চা-বাগানেই নয়, পশ্চিমবাংলার অর্থনীতিতে চা-এর একটা গুরুত্বপূর্ণ অঞ্চল হচ্ছে কলকাতা। কারণ কলকাতার চা নিলামের সবচেয়ে বড় কেন্দ্র। আমরা গত কয়েক বছর ধরে দুঃখের সঙ্গে লক্ষ্য করছি এই নিলামের কাজও কলকাতায় কম হচ্ছে। ১৯৭০ সালে ভারতবর্ষে সবচেয়ে বেশী চা উৎপাদন হয়েছিল, তার মধ্যে আমাদের পশ্চিমবাংলার কনট্রিবিউশন ছিল প্রায় ১ কোটি কিলোগ্রাম।

কিন্তু দুঃখের কথা, এত বেশী চা হওয়া সত্ত্বেও ১৯৬৯ সালে ক্যালকাটা অকশন সেন্টার-এ ১৮১ মিলিয়ন কেজি চা বিক্রি করা হয়েছিল। অর্থাৎ রেকর্ড প্রোডাকশন করার পরেও এই অবস্থা। ১৯৭০ সালে আমাদের কলকাতা কেন্দ্রে চায়ের নিলামের মাপ কমে এসে দাঁড়াল ১৫৩ মিলিয়ন কেজি। অর্থাৎ ২৮ মিলিয়ন কেজি কমে গেল। কিন্তু ভারতবর্ষের অন্যান্য অকশন সেন্টার কোচিন প্রভৃতি যায়গায় নিলামের হার বেড়ে গেল। এমন কি গৌহাটিতে একটা নিলাম কেন্দ্র প্রতিষ্ঠিত হল। পশ্চিমবাংলায় যে চা তৈরি হয় সেটা সমস্ত ভারতবর্ষের সমস্ত চায়ের উৎপাদনের শতকরা ২৫ ভাগ এবং সেই চা থেকে ৩০ থেকে ৪০ কোটি টাকা প্রতি বছর বৈদেশিক মুদ্রা অর্জন হয়। এর মধ্যে বিশেষভাবে উল্লেখযোগ্য দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলের চা-বাগানগুলিতে যে চা হয় তা পৃথিবীর মধ্যে সর্বশ্রেষ্ঠ বলে গণ্য হয় এবং সবচেয়ে বেশী মূল্য পায়। কিন্তু দুর্ভাগ্যক্রমে এই চায়ের উৎপাদন ক্রমশঃ কমে আসছে। দার্জিলিং-এর চা যথেষ্ট পরিমাণে বাজারে পাঠাতে পারছে না এবং এক শ্রেণীর ব্যবসায়ীদের হাতে থাকায় আমরা যথেষ্ট পরিমাণে বৈদেশিক মুদ্রা পাচ্ছি না। এই চা-বাগানগুলির ফিজিক্যাল কন্ডিসন যা সেটা আমাদের জানা চাই। চা-বাগানগুলি নানা সাইজ-এর আছে। ৫ হেক্টর পরিমাণ চা-বাগানও আছে। আমরা মোটামুটিভাবে ৪০০ হেক্টর পরিমাণ চা-বাগানগুলি ভায়েবল ইউনিট এবং এগুলিকে আমরা ভাল ইউনিট বলে ধরি। এ রকম চা-বাগানের সংখ্যা আছে ৮১টি। আর ১০০ হেক্টরের নীচে চা-বাগান যেগুলি আছে সেগুলি নিশ্চয় কমজোরী এবং এগুলি সাধারণভাবে সব রকম লায়েবিলিটি মীট করে বেঁচে থাকতে পারে না। এই ১০০ হেক্টরের নীচের সংখ্যা হচ্ছে ৩৩টা। এই ১০০ হেক্টর এবং ৪০০ হেক্টরের মধ্যে মার্জিনাল বলা যায় তাতে কোনটাতে লাভ হয়, কোনটাতে লোকসান হয় এবং এগুলি প্রাকৃতিক অবস্থার উপর নির্ভর করে। বিশেষ করে ডুয়ার্স প্রভৃতি অঞ্চলে হেক্টর পিছু ১,১২৬ কেজি চা উৎপাদন করে। সেখানে দার্জিলিং-এ হেক্টর পিছু উৎপাদন হয় ৫১৭ কেজি। এসব জায়গায় এক একরে একজন লোক নিযুক্ত আছে। তা যদি দেখি তা হলে দেখব এই চা-বাগানগুলিতে এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি বর্তমানে এখানে এরিয়া আন্ডার কাল্টিভেশন আছে ৮৮ হাজারের মত হেক্টর। কাল্টিভেশন এলাকা না বাড়িয়ে এখানে আমরা নিযুক্ত করতে পারি ২ লক্ষ ৮৪ হাজার মানুষ অর্থাৎ আরও ৭০ হাজার মানুষের নিয়োগের সম্ভাবনা এখানে আছে। চা-বাগানগুলি যদি ঠিকমত পরিচালিত হয় ও প্রাকৃতিক অবস্থা আমাদের সামনে রেখে আমাদের ঠিক করতে হচ্ছে কেন আমরা বলছি জাতীয়করণ করতে হবে। এটা শুধু একটা পলিটিক্যাল স্লোগান নয়। এটা শিল্পকে বাঁচাবার জন্য—আন-এভয়েডেবল নেসেসিটি। এটা যদি পলিটিক্যাল স্লোগান হয়, তা হলে নিশ্চয় সেটাতে আমরা ততটা গুরুত্ব দেব না। এই শিল্পের উপর সারা উত্তরবাংলার দরিদ্র শ্রেণীর মানুষ বিশেষভাবে নির্ভরশীল। এই শিল্প যদি ভালভাবে চলে তা হলে শুধু রাজনৈতিক কারণে জাতীয়করণের কথা বলব না। কিন্তু আমরা যদি দেখি এই শিল্প ভালভাবে চলছে না—কিছু ঐতিহাসিক কারণে কিছু অব্যবস্থার জন্য চলছে না এবং মাননীয় সদস্যরা যদি বোঝেন যেভাবে

এই শিল্প আজ পরিচালিত হচ্ছে, যে সোসিও-ইকনমিক কন্ডিসন দেশে ক্রিয়েটেড বা তার প্রতিচ্ছবি আমরা দেখতে পাচ্ছি তা থেকে যদি একথা বলি ভবিষ্যৎ ও বর্তমানের মধ্যে এই শিল্পের পরিচালন ব্যবস্থার মধ্যে কিছু ভাল হতে পারে না তখন দেশের সরকার কি করবে?

[7-00—7-10 p.m.]

এই শিল্পকে কি ধীরে ধীরে ধ্বংস হতে দেখব, না, এই শিল্পকে বাঁচাবার জন্য এই সরকার কিছু কার্যকরী ব্যবস্থা অবলম্বন করবেন। মাননীয় স্পীকার মহাশয়, ১৯৭১ সালে ভারত সরকার ঠিক অনুরূপ সমস্যার সম্মুখীন হয়েছিলেন অর্গানাইজড সেক্টর অব ইন্ডাস্ট্রিতে। সেখানে তাঁরা সিদ্ধান্ত গ্রহণ করলেন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেসান অ্যাক্ট অনুসারে। আমরা দেখলাম ভারত সরকার সিদ্ধান্ত গ্রহণ করলেন অব্যবস্থার জন্য বা অনুরূপে কোন কারণে দুর্বলতর জন্য যেখানে শিল্প বন্ধ হয়ে গেছে, রুগ্ন হয়ে পড়ছে, সেই শিল্পের পরিচালন ভার ভারত সরকার ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেসান অ্যাক্ট অনুসারে নিলেন. সেখানে কোন কম্পেনসেসান দেবার কথা নেই। শিল্পকে পুনরায় বাঁচাবার জন্য সেখানে সেই ক্লজ সেই আইনে নিবন্ধ করলেন যাতে পরবর্তীকালে এই শিল্পকে গ্রহণ করে সরকার তার নিজের হাতে পরিচালন ভার নিয়ে অর্থ বিনিয়োগ করার ভারত সরকারের ক্ষমতা থাকে এবং দরকার হলে ৫ বছর পরে জাতীয়করণ করতে পারেন। কিন্তু একটা অসুবিধা সেখানে রয়ে গেল, পশ্চিম-বাংলার দ্বিতীয় বৃহত্তম যে চা-শিল্প সেখানে শিল্পের যে তালিকা হল সেই তালিকায় চা-শিল্প স্থান পেল না। যার ফলে পশ্চিমবঙ্গ সরকার আজকে অভিশপ্ত দর্শকের মত গত এক বছর ধরে বসে বসে দেখছে চোখের উপর একটার পর একটা চা-বাগান বন্ধ হতে চলেছে, হাজার হাজার শ্রমিক নিপীড়িত হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের লক্ষ লক্ষ টাকা ল্যান্ড রেভেনিউ আদায় হচ্ছে না, প্রভিডেন্ট ফান্ডের টাকা আদায় হচ্ছে না, প্ল্যান্টেসান লেবার অ্যাক্ট মানা হচ্ছে না, প্রভিডেন্ট অ্যাক্ট মানা হচ্ছে না। অথচ পশ্চিমবঙ্গ সরকারের ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট অনুসারে কনসিলিয়েসন করা ছাড়া তাঁর হাতে আর কোন ক্ষমতা নেই যাতে করে চা-বাগানগুলির দায়িত্ব গ্রহণ করে পজিটিভ অ্যাটিচিউড নিয়ে চা-বাগানের সমস্যা সমাধান করতে পারেন। এই অসুবিধার সম্মুখীন হয়ে পশ্চিমবঙ্গ সরকার অত্যন্ত গুরুত্ব সহকারে মন্ত্রিসভা লেভেলে এই বিষয়ে আলোচনা করছেন। ঠিক বলতে পারি, আইনে যদি আমাদের কম্পিটেন্সি থাকে, তা হলে ঐ শিল্পসংস্থা চলাকালীন আমরা ঐ ধরনের চা-বাগান গ্রহণ করার অধিকার নেবার জন্য আপনাদের কাছে একটা আইন আনব। আজকে যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব যদি বিবেচনা করতে হয়, তা হলে দেখতে হবে, এই চা-বাগান ভালভাবে ম্যানেজড কি ম্যানেজড নয়। আমি বলছি এর ঐতিহাসিক কারণ আছে। স্বাধীনতা আসছে স্বাধীনতা আসছে স্বাধীনতা আসছে আর স্বাধীনতা ঠেকিয়ে রাখা যাবে না এই হাওয়া যখন উঠল যেদিন ইংরেজ শক্তি বুঝল ভারতবর্ষ ছেড়ে চলে যেতে হবে সেইদিন বিদেশী মালিকরা চা-বাগানের ডেভেলপমেন্টের কাজে লগ্নী করা বন্ধ করল, চা-বাগানকে অবহেলা করতে শুরু করল, বাকি কয়েক বছর স্বাধীনতার ঠিক আগে শুরু হল এই চা-বাগানকে লুঠ করার একটা চেষ্টা, যা কিছু রিসোর্সেস ছিল তারা পাম্প আউট করল, করে তারা ভারতবর্ষ ছেড়ে চলে গেল। যাবার সময় তারা এক শ্রেণী ব্যবসায়ীর হাতে চা-বাগান দিয়ে গেল যাদের ইন্ডাস্ট্রিয়ালিস্ট বলে না, যাদের ট্রেডার্স অ্যাটিচিউড মানি-লেন্ডার্স অ্যাটিচিউড, তাঁরা সেই মানি-লেন্ডার্স অ্যাটিচিউড নিয়ে চা-বাগানে প্রবেশ করলেন এবং যেহেতু তাঁরা ইন্ডাস্ট্রিয়ালিস্ট নন ট্রু স্পিরিটেড প্ল্যান্টার্স নন সেইহেতু তাঁরা চা-বাগানে প্রবেশ করে চেষ্টা করতে লাগলেন কত তাড়াতাড়ি এই রিসোর্সফুল ইন্ডাস্ট্রিকে সাক করতে পারি এবং তারই নগ্ন প্রতিচ্ছবি আমাদের চোখের সামনে ফুটে উঠেছে যে, চা-বাগানগুলি অবহেলিত, চা-বাগানের কর্তৃপক্ষ আইন-কানুন মানছে না, শ্রমিকেরা লাঞ্ছিত হচ্ছে, সরকার ল্যান্ড রেভেনিউ পাচ্ছেন না প্রভৃতি।

মিসম্যানেজমেন্ট-এর ফলে আমরা দেখছি ট্রান্সপ্ল্যান্টেসন অ্যান্ড ডেভেলপমেন্ট হচ্ছে না। ভারত সরকার ইনসেনটিভ হিসেবে ৪০ লক্ষ টাকা পশ্চিমবাংলার জন্য অ্যালট করেছিলেন, কিন্তু প্ল্যান্টার্স-রা সেটা পুরোপুরি ইউটিলাইজ করে নি, তার মধ্যে মাত্র ২০ হাজার টাকা ইউটিলাইজ

করেছে। অন্যদিকে আমরা দেখছি আসামে ৮৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল এবং তারা সেখানে ১ কোটি টাকা খরচ করেছে। ল্যান্ড রেভেনিউ ২৯০টি বাগানের মধ্যে আমার যতদূর জানা আছে ২৮টি মাত্র ল্যান্ড রেভেনিউ দিয়েছে গত ১৪ বছরে। ইনপুট সম্পূর্ণরূপে অবহেলিত হচ্ছে, ট্রান্সপ্ল্যান্টেসন হয় নি। সবচেয়ে মজার কথা হচ্ছে, ত্রিপাক্ষিক চুক্তি দুটি অনুসারে ঠিক হয়েছিল যে, ১৯৭২ সালের মধ্যে ৮ পার্সেন্ট বাড়ি তৈরি হবে। সেই কমিটমেন্ট মাত্র ৫৫ ভাগ পূরণ করা হয়েছে। আর একটি ত্রিপাক্ষিক চুক্তিতে ঠিক হয়েছিল, দুটি কিস্তিতে ৪৬ পয়সা মজুরী বাড়বে—প্রথমে ২৩ পয়সা, তারপর ২৩ পয়সা। ৫০টি চা-বাগান দ্বিতীয় কিস্তি দেয় নি এবং ১২টি বাগান প্রথম কিস্তি দেয় নি। ট্রেড ফ্রম ট্রান্সপ্ল্যান্টেসন অ্যান্ড এক্সপোর্ট সমস্তটাই যে মনোপলিস্টদের কন্ট্রোলে সেকথা ভারত সরকার জানেন। আমরা আশ্বস্ত হয়েছি যে, ভারত সরকার এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করেছেন এবং টি ট্রেডিং কর্পোরেশন ভারতবর্ষে প্রতিষ্ঠিত হয়েছে। ১৯৭২ সালের শেষভাগ থেকে টি ট্রেডিং কর্পোরেশন ৩০ ভাগ টি কন্ট্রোল করবার ব্যবস্থা করেছে। কোলকাতায় তার হেড অফিস। মনোপলি ভাংগবার জন্য এবং কন্ট্রোল ওভার টি ট্রেড-এর জন্য ভারত সরকার সচেষ্ট হয়েছেন এবং ব্যবস্থা অবলম্বন করছেন। এটা দেখে আশ্বস্ত হয়েছি। আজকের সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে যেটা করা উচিত ছিল সেইদিকেই ভারত সরকার এগুচ্ছেন। ভবানীবাবু একটা প্রশ্ন করেছেন আমরা শুধু রুগ্ন এবং বন্ধ চা-বাগানগুলোতে সীমাবদ্ধ রাখব কিনা? পার্টিনেন্ট প্রশ্ন। আপনারা জানেন, চা-বাগান কয়লাখনি নয়, চা-বাগান প্ল্যান্টেশন শিল্প, কয়লাখনি নয় যে কোদাল চালালেই কয়লা উঠবে বা অন্যান্য চাষে যেমন ফার্টিলাইজার, ইরিগেশন প্রভৃতি বিভিন্ন ধরনের ব্যবস্থা আছে চা-বাগানে ঠিক তা নয়।

**Mr. Deputy Speaker:** Dr. Nag, just a minute. Honourable Members, the time for this resolution was up to 7-10 p.m. So, if you kindly all agree I want to extend the time for half an hour.

**ডাঃ গোপালদাস নাগঃ** আপনারা সকলেই জানেন পশ্চিমবঙ্গ সরকার যে আইন তৈরি করতে চলেছে সেই খবর খবরের কাগজে প্রকাশিত হয়েছে। তার ফলে বর্তমানে যে মালিকরা রয়েছে তারা বোধহয় স্কেয়ার্ড হয়ে গেছে। এখন আমরা প্রত্যহ খবর পাচ্ছি এই সময় যে ফার্টিলাইজার দেবার কথা সেটা দেওয়া হচ্ছে না, শ্রমিকদের বেতন দেওয়া হচ্ছে না, অন্যান্য যে সমস্ত ব্যবস্থা অবলম্বন করা দরকার নেক্সট সিজনে ভাল চা তৈরি করবার জন্য সেগুলিও অবহেলিত হচ্ছে। আমার একটা আশংকা আছে ন্যাশনালাইজেসন করব বলে যদি সেটা না করা হয় তা হলে মাঝখানে একটা ক্যায়স অ্যান্ড কনফিউসন চললে সেখানে আমরা কিছুই করতে পারব না।

[7-10—7-21 p.m.]

এখন এটা প্ল্যান্টেসন, এটা শিল্প নয়। সুতরাং প্ল্যান্টেসন নেগলেকটেড হওয়া থাকতে পারে না, এটার ব্যবস্থা করতে হবে। তাই আমার মনে হয়, আন-নেসেসারিলি স্কেয়ার্ড করার থেকে ধাপে ধাপে এগুনো ভাল। যেগুলি আমাদের সামনে প্রবলেম সে প্রবলেমগুলি কিনা সিক উইক এবং ক্লোজড টি গার্ডেন। এটা খুব সত্য কিছু ওয়েল-ম্যানেজড টি গার্ডেন আছে। সেখানে এই রকম সমস্যা নাই, তারা উক্তযুক্ত বেতন দেয়, তারা চিকিৎসার ব্যবস্থা করেছে, হাসপাতাল করেছে, তারা সরকারী টাকা দিচ্ছে, তারা প্রভিডেন্ট ফান্ড দিচ্ছে। আমার হিসাব আছে ৩৮টা কোম্পানী প্রভিডেন্ট ফান্ড দেয় নি প্রায় ৫৯ লক্ষ টাকা আমাদের পাওনা আছে। আমরা তাদের প্ল্যান্টেসন অ্যাক্ট ভাওলেসানের জন্য প্রসিকিউসন করেছি। আরগুলির সম্বন্ধে আমাদের কিছু বলার নাই। কিন্তু আজকে ২৯০টা বাগানের দায়িত্ব যদি আজকে প্রস্তাব পাশ করানোর পর গ্রহণ করতে না পারে, তা হলে আমার ভয় যে এর যে বিরূপ প্রতিক্রিয়া হবে, পরিচালকরা সব স্কেয়ার্ড হয়ে যাবে একটা পয়সাও তারা খরচ করবে না। বরং যতদিন না পর্যন্ত আমরা প্রকৃতপক্ষে ন্যাশানালাইজ না করব ততদিন আরও লুটিং হবে, আরও পাম্প আউট হবে। ঐ টি গার্ডেনগুলি ড্রাই হয়ে যাবে। ২ লক্ষ ১৭ হাজার শ্রমিক কর্মচ্যুত হবে। সে ভয়

আমাদের আছে। সুতরাং স্বাভাবিক কারণে আমরা পছন্দ করব যে, জাতীয়করণের প্রস্তাব নীতিগতভাবে আমরা সমর্থন করি। কিন্তু এখন আমরা সীমাবদ্ধ রাখি রুগ্ন, দুর্বল এবং বন্ধ চা-বাগানগুলির উপরে। এগুলি নিয়ে যদি আমরা সফল হই, তখন জাতীয়করণের জন্য কোন প্রস্তাবের প্রয়োজন হবে না। যে কোন সময়ে অল্প নোটিসে আমরা তা করতে পারব। এই কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের উপর ভবানীবাবুর যে অ্যামেন্ডমেন্ট এসেছে তা আমি সমর্থন করছি। আরও এই জন্য করছি যে, পশ্চিমবঙ্গ সরকার অনুরূপ একটা আইন এই অধিকার গ্রহণ করবার জন্য প্রণয়ন করে বর্তমান অধিবেশনে আনবার জন্য চেষ্টা করছেন। আইনের বিধিনিষেধ যদি আমরা না পাই, তা হলে বর্তমান অধিবেশনে আনব। এবং তা আশা করছি পাস করব।

**শ্রীমতী ইলা মিত্রঃ** আচ্ছা, মালিকরা না চাইলেও আপনারা কি জোর করে নেবেন।

**ডাঃ গোপাল দাস নাগঃ** হ্যাঁ, পাওয়ার টু টেক ওভার দি ম্যানেজমেন্ট অব দি গার্ডেন তো থাকবে।

**শ্রীমতী ইলা মিত্রঃ** না না, মালিকরা স্বেচ্ছায় না দিলে কি জোর করে নিতে পারবেন?

**ডাঃ গোপাল দাস নাগঃ** হ্যাঁ, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট-এ যে প্রভিসন আছে টেক ওভার করবার জন্য মালিকের সম্মতি না নিয়ে নেবার জন্য, এতে মালিকের সম্মতি লাগে না এই নতুন বিলেও আমরা সেই প্রভিসন রাখছি যে, কোন গার্ডেন সরকার নিতে চাইলে নিতে পারবে তাতে মালিকের সম্মতির দরকার হবে না।

**Mr. Deputy Speaker:** Shri Puranjoy Pramanik may reply.

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমার এই মোশানের উপর ৬টা অ্যামেন্ডমেন্ট এসেছে। প্রথম এবং দ্বিতীয় অ্যামেন্ডমেন্ট এবং তৃতীয় এবং চতুর্থ অ্যামেন্ডমেন্টটা ঠিকমত না হওয়ায় গৃহীত হচ্ছে না। পঞ্চম অ্যামেন্ডমেন্ট যেটি তিমিরবাবু এনেছেন সেই অ্যামেন্ডমেন্ট আমি গ্রহণ করতে পারছি না, এইজন্য যে এখন আমরা চা-বাগানগুলি জাতীয়করণ সম্বন্ধে এই প্রস্তাব এনেছি, কাজেই ক্ষতিপূরণ কি বিনা ক্ষতিপূরণে নেওয়া হবে সেটা যখন সরকার নেবেন তখন তারাই ব্যবস্থা করবেন। আর ষষ্ঠ যে অ্যামেন্ডমেন্ট ভবানী পাল মহাশয় এনেছেন সেটা আমি গ্রহণ করছি। এই জন্য গ্রহণ করছি যে. এই প্রস্তাবটা পশ্চিমবঙ্গ সরকার শীঘ্র কার্যকরী করবেন। এই প্রস্তাব ইমিডিয়েটলি কার্যকর করা হবে সেজন্য এই প্রস্তাব গ্রহণ করছি। এবং গিরিজাবাবুর প্রস্তাব আমি গ্রহণ করতে পারছি না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Shish Mohammad that in line 2, for the word "অবিলম্বে" the words "১৯৭৩ সালের ৩১শে মার্চের মধ্যে" be substituted, was then put and a division taken with the following result:—

**Noes**

Abedin, Dr. Zainal
Anwar Ali, Shri Sk.
Bapuli, Shri Satya Ranjan.
Basu, Shri Ajit Kumar (Hoog.).
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Bijali, Dr. Bhupen.
Chakrabarti, Shri Biswanath.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Debabrata.

Chattopadhay, Shri Sukumar.
Das, Shri Jagadish Chandra.
De, Shri Asamanja.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ganguly, Shri Ajit Kumar.
Gayen, Shri Lalit.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Ghosh, Shri Tarun Kanti.
Gyan Singh, Shri Sohanpal.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lahiri, Shri Somnath.
M. Shaukat Ali, Shri.
Maitra, Shri Kashi Kanta.
Mandal, Shri Probhakar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Chandranath.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shrimati Ila.
Molla Tasmatulla, Shri.
Mondal, Shri Anil Krishna.
Mondal, Shri Khagendra Nath.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Nag, Dr. Gopal Das.
Nurunnessa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Panda, Shri Bhupal Chandra.
Panja, Shri Ajit Kumar.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Aswini.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Saroj.
Roy, Shri Santosh Kumar.
Roy, Shri Suvendu.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Sarkar, Shri Netaipada.
Sen, Shri Sisir Kumar.
Singha, Shri Satyanarayan.
Singhababu, Shri Phani Bhusan.
Sur, Shri Ganapati.
Wilson-de Roze, Shri George Albert.

**Ayes**

Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Abstention**

Baidya, Shri Paresh.

The Ayes being 2, the Noes 60, and the Abstention 1, the motion was lost.

The motion of Shri Timir Baran Bhaduri that in line 1, after the words "চা-বাগানগুলি", the words "এক টাকা ক্ষতিপূরণে" be inserted, was then put and a division taken with the following result:—

**Noes**

Abedin, Dr. Zainal.
Bhowmik, Shri Kanai.
Chakrabarti, Shri Biswanath.
Chattopadhay, Shri Sukumar.
Das, Shri Sudhir Chandra.
De, Shri Asamanja.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Ghosh, Shri Sisir Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Jana, Shri Amalesh.
Khan, Shri Gurupada.
Lahiri, Shri Somnath.
Mandal, Shri Probhakar.
Md. Shamsuzzoha, Shri.
Misra, Shri Kashinath.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Nag, Dr. Gopal Das.
Nurunnesa Sattar, Shrimati.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Roy, Shri Saroj.
Roy, Shri Santosh Kumar.
Saren, Shrimati Amala.
Sen, Shri Sisir Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Sur, Shri Ganapati.

**Ayes**

Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 2 and the Noes 31, the motion was lost.

The motion of Shri Puranjoy Pramanik that

"ভারতীয় প্রজাতন্ত্রের জন্য বহুমূল্য বৈদেশিক মুদ্রা অর্জনকারী পশ্চিমবঙ্গের চা-বাগানগুলি জাতীয়করণের জন্য এই সভা প্রস্তাব করিতেছে এবং সংশ্লিষ্ট বিষয়ে অবিলম্বে কার্যকরী কর্মপন্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছি।"

was then put and agreed to.

The motion of Shri Girija Bhusan Mukhopadhyaya that

মূল প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি সংযোজিত করা হউক—

"উল্লেখ থাকে যে একচেটিয়া পুঁজির মালিকদের এক টাকা ক্ষতিপূরণ দিয়া চা-বাগানগুলি জাতীয়করণ করা হউক।"

was then put and lost.

The motion of Shri Bhawani Paul, as amended, namely, that

"ভারতীয় প্রজাতন্ত্রের জন্য বহুমূল্য বৈদেশিক মুদ্রা অর্জনকারী পশ্চিমবঙ্গের রুগ্ন এবং বন্ধ চা-বাগানগুলি জাতীয়করণের জন্য এই সভা প্রস্তাব করিতেছে এবং সংশ্লিষ্ট বিষয়ে অবিলম্বে কার্যকরী কর্মপন্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাইতেছে।"

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7-21 p.m. till 3 p.m. on Monday, the 26th February, 1973, at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 26th February, 1973, at 3 p.m.

**Present**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 6 Ministers of State, 3 Deputy Ministers and 130 Members.

**Oath or Affirmation of Allegiance.**

[3-00—3-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, if any of you have not yet made an Oath or Affirmation of Allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

**Budget Estimates of the Government of West Bengal for 1973-74**

**শ্রীশঙ্কর ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ১৯৭৩-৭৪ আর্থিক বছরের জন্য পশ্চিমবঙ্গ রাজ্যের বাজেট বরাদ্দ পেশ করছি।

যারা হঠকারিতা ও হিংসায় বিশ্বাসী ছিল এবং যারা গোঁড়ামিপূর্ণ কোন-না-কোন মতের নামে নিজেদের কাজের সাফাই গাওয়ার চেষ্টা করেছিল, ১৯৬৭ থেকে কয়েক বছরের জন্য পশ্চিমবঙ্গ তাদের দুষ্কৃতির সাক্ষী হয়েছিল। এমন কি, ধ্বংসের প্রবক্তরা বিপ্লবের দূতও সেজেছিল। ১৯৭১ সালে পশ্চিমবঙ্গের জনগণ ভোট দিয়ে মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি-প্রভাবিত যুক্তফ্রন্ট সরকারের কর্মনীতি প্রত্যাখ্যান করেছিলেন এবং জানিয়ে দিয়েছিলেন যে, তাঁরা হিংসা ও হঠকারিতার রাজনীতিতে বিশ্বাসী নন।

১৯৭২ সালে পশ্চিমবঙ্গের জনগণ এই রাজ্যকে হিংসা এবং হঠকারিতা থেকে মুক্ত করবার জন্য আবার ভোট দেন। তাঁদের মত ছিল স্পষ্ট দ্ব্যর্থহীন। এ ছাড়া জনগণ প্রমাণ করেছিলেন যে, ভোট পদ্ধতির গণতান্ত্রিক অস্ত্র বোমা কিংবা পাইপগানের চেয়ে বেশি শক্তিশালী এবং শক্তির উদ্ভব তাঁদের মন ও হৃদয় থেকে, বন্দুকের নল থেকে নয়। ১৯৭২ সালের ব্যালট বিপ্লবের ফলে এই সরকার ক্ষমতায় আসেন এবং জনগণের সহযোগিতায় এই সরকার আইন ও শৃঙ্খলা ফিরিয়ে আনতে ও স্বাভাবিক অবস্থা সৃষ্টি করতে সক্ষম হয়েছেন।

ভারতীয় রাজনীতিতে প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে নতুন পথনির্দেশের ফলে এই ব্যালট বিপ্লব ঘটেছিল। এই সরকার তাঁদের সকল প্রয়াসে যুবশক্তি ও ছাত্র সমাজ, শ্রমিক ও কৃষক এবং সাধারণভাবে জনগণের কাছ থেকে যে সমর্থন পেয়েছেন তা কৃতজ্ঞতার সঙ্গে স্বীকার করেন। এই সরকার একদিকে স্থিতাবস্থার সমর্থক ও কায়েমী স্বার্থের প্রবক্তা এবং অপরদিকে হঠকারিতা ও হিংসার উপাসকদের বিরুদ্ধে একই সঙ্গে সংগ্রাম চালাতে কৃতসংকল্প। এই ধরনের হিংসা ও হঠকরিতার বিরুদ্ধে সংগ্রাম করতে গিয়ে বহু নিবেদিত প্রাণ বিনষ্ট হয়েছে। পশ্চিমবঙ্গ যাতে বাঁচতে পারে সেইজন্যই তাঁরা মৃত্যুবরণ করেছিলেন।

**১৯৬৭ সালের পরবর্তী অবস্থা**

১৯৬৭ সাল থেকে রাজনীতিতে হিংসা ও শৃঙ্খলাহীনতার আমদানি হওয়ায় এই রাজ্যে ব্যবসা-বাণিজ্য বিপর্যস্ত হয়েছিল, কর্মনিয়োগের সুযোগ কমে গিয়েছিল এবং শিক্ষাব্যবস্থা বস্তুত ভেঙ্গে পড়েছিল। ফলে পশ্চিমবঙ্গে ১৯৭০ সালে মাথাপিছু উৎপাদনের পরিমাণ সর্বভারতীয় গড় ৩৪৭ টাকার নিচে নেমে ৩৩৯·৩ টাকায় দাঁড়িয়েছিল। দেশের পণ্য উৎপাদনে পশ্চিমবঙ্গের অংশ ১৯৬৫-৬৬ সালের শতকরা ১৩·৫ ভাগ থেকে কমে ১৯৬৯-৭০ সালে

শতকরা ১১·১ হয়েছিল। রপ্তানি বাণিজ্যে তার অংশ ১৯৬৬-৬৭ সালের শতকরা ৪২·২ থেকে কমে ১৯৬৯-৭০ সালে শতকরা ৩৩ হয়েছিল। পাটজাত পণ্য রপ্তানিতে পশ্চিমবঙ্গের অংশ ১৯৬৬-৬৭ সালে শতকরা ২১·৭ থেকে কমে ১৯৭০-৭১ সালে শতকরা ১২·৫ হয়েছিল এবং চা-এর অংশ ১৯৬৬ সালের শতকরা ৭০·৪ থেকে কমে ১৯৭০ সালে শতকরা ৬১·২ হয়েছিল। কয়লা উৎপাদনে রাজ্যের অংশও ক্ষতিগ্রস্ত হয়েছিল—১৯৬৬ সালে শতকরা ২৮ ভাগের তুলনায় ১৯৭১-৭২ সালে এর পরিমাণ দাঁড়িয়েছিল শতকরা ২২·৭-এ। তৈরি ইস্পাত উৎপাদনে আমাদের অংশের শতকরা পরিমাণ ১৯৬৬ সালের ২৬·৬ থেকে কমে ১৯৭০ সালে ২০·৯ হয়েছিল। ইঞ্জিনীয়ারিং পণ্য রপ্তানিতে রাজ্যের অংশ ১৯৬৫-৬৬ সালে শতকরা ৬৬ থেকে কমে ১৯৭০-৭১ সালে শতকরা ২২-এ দাঁড়িয়েছিল।

ধর্মঘট ও কাজ বন্ধ হওয়ার ফলে ১৯৬৯ সালে সারা দেশে মোট ১ কোটি ৮০ লক্ষ নষ্ট শ্রমদিবসের মধ্যে পশ্চিমবঙ্গে নষ্ট শ্রমদিবসের সংখ্যা ছিল প্রায় ১ কোটি। ১৯৬৯ সালে সমগ্র ভারতের শিল্প উৎপাদন সূচক যেখানে ছিল ১৩৩ সেখানে পশ্চিমবঙ্গে এই সূচক ছিল মাত্র ৯৯·৩ (১৯৬৩=১০০ ভিত্তি ধরে)। ১৯৬৯ সালে পশ্চিমবঙ্গে কাজ বন্ধের সংখ্যা ছিল ৮৯৪ এবং এগুলিতে সংশ্লিষ্ট মানুষের সংখ্যা ছিল ৬৭০,২৭৭ জন এবং ১৯৭১ সালে কাজ বন্ধের সংখ্যা ও সংশ্লিষ্ট মানুষের সংখ্যা ছিল যথাক্রমে ৩৪০ ও ১৯১,৫৪৫ জন।

লগ্নির আবহাওয়া এত খারাপ হয়ে দাঁড়িয়েছিল যে, দুটি যুক্তফ্রন্টের শাসনের প্রায় দুই বৎসরের মধ্যে মোট লগ্নির পরিমাণ প্রায় ৮ কোটি টাকায় দাঁড়িয়েছিল আর সেক্ষেত্রে এই সরকার ক্ষমতায় আসার পর থেকে প্রায় ৪৯১ কোটি টাকারও বেশি লগ্নির প্রস্তাব পাওয়া গেছে। ১৯৬৭ থেকে ১৯৭০ পর্যন্ত যে শ্রমনীতি অনুসরণ করা হয়েছিল তার ফলে লগ্নির আবহাওয়ার ও শ্রমিক স্বার্থের অপূরণীয় ক্ষতি হয়েছিল। এই সরকার বহু বন্ধ শিল্প ইউনিট পুনরায় খুলেছেন এবং তার ফলে ১ লক্ষেরও বেশি মানুষের কর্মসংস্থান হয়েছে। এর অর্থ হ'ল ৫ লক্ষেরও অধিক মানুষের খাদ্য, আশ্রয় ও নিরাপত্তার ব্যবস্থা। যুক্তফ্রন্টের শাসনকালে চটকল কর্মীদের সর্বনিম্ন মজুরির হার প্রতি মাসে ১৪৮·৬০ টাকায় এবং সুতাকল কর্মীদের সর্বনিম্ন মজুরির হার প্রতি মাসে ১৬২·৫০ টাকায় উন্নীত হয়েছিল। বহু ধর্মঘটের ফলে কর্মীরা এই মজুরি বৃদ্ধি করতে পেরেছিলেন। এই সরকার ক্ষমতায় আসার পর চটকল কর্মীদের সর্বনিম্ন মাসিক মজুরির হার ২৩৫ টাকায় উন্নীত হয়েছে এবং এর ফলে উপকৃত শ্রমিকদের সংখ্যা হ'ল ২·৫ লক্ষ। এই সরকারের কার্যকালে সুতাকল কর্মীদের সর্বনিম্ন মজুরির হার মাসিক ২০০ টাকা করা হয়েছে এবং তার ফলে ৫০,০০০ কর্মীর উপকার হয়েছে। চা-বাগিচা শ্রমিকদের মাথাপিছু আয় প্রতিদিন ৪৬ পয়সা হিসাবে বাড়িয়ে দেওয়া হয়েছে এবং তার ফলে উপকার পেয়েছেন ১·৯ লক্ষ শ্রমিক। ধর্মঘট ছাড়াই এই সরকারের কার্যকালে এইসব সুবিধা দেওয়া হয়েছে।

**অর্থনৈতিক পরিস্থিতি**

পাইকারি মূল্য সূচকে যে বৃদ্ধি ঘটেছে তা প্রাথমিকভাবে দুটি কারণে হয়েছিল, অর্থাৎ বিভিন্ন প্রকারের ব্যবহারিক পণ্য ও শিল্পের জন্য প্রয়োজনীয় কাঁচা মালের ঘাটতি, বিশেষ করে খাদ্যশস্য, চিনি, তৈলবীজ ও তৈলের ঘাটতি এবং দ্বিতীয়ত দেশের বিভিন্ন অংশে অভাবিতপূর্ব খরা ও বন্যার ফলে ১৯৭২-৭৩ সালে এগুলির উৎপাদনে আশঙ্কিত আরও ঘাটতি। পাকিস্থানের সঙ্গে যুদ্ধ এবং প্রায় ১ কোটি শরণার্থী আগমনের ফলে অর্থনীতির উপরও বিশেষ চাপ পড়েছিল। শরণার্থী ত্রাণের জন্য যে বিপুল ব্যয় হয়েছিল স্বাভাবিকভাবেই মূল্যস্তরের উপর তার প্রতিক্রিয়া দেখা দিয়েছিল।

খাদ্যশস্যের মূল্য স্থিতিশীল করার জন্য ভারত সরকার কতকগুলো ব্যবস্থা অবলম্বন করেছিলেন। এইসব ব্যবসায়ী মোটামুটি তিন শ্রেণীর অন্তর্ভুক্তঃ (ক) পূর্বের তুলনায় অধিকতর সংখ্যক গ্রামীণ ও নগরবাসী জনগণের চাহিদা মেটাবার জন্য সরকারী বণ্টনব্যবস্থার প্রবর্তন, (খ) খারিফ শস্যের উৎপাদন বৃদ্ধির জন্য বীজ, সার প্রভৃতি সরবরাহ এবং (গ) আগামী রবি

ও গ্রীষ্মকালীন শস্য যথেষ্ট পরিমাণে বৃদ্ধির জন্য একটি পরিকল্প প্রণয়ন। পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন রাজ্যে খারিফ শস্যের ক্ষতিপূরণের জন্য একটি জরুরী রবিশস্য কর্মসূচি চালু করা হয়েছে। এই জরুরী কর্মসূচি অনুসারে ভারতে গম চাষের মোট এলাকা ১৯৭১-৭২ সালের ১ কোটি ৯০ লক্ষ হেক্টর থেকে বেড়ে ১৯৭২-৭৩ সালে প্রায় ২ কোটি ৩০ লক্ষ হেক্টরে দাঁড়াবে এবং গ্রীষ্মকালীন ধানের জমির পরিমাণ ১৯৭১-৭২ সালের প্রায় ২০ লক্ষ হেক্টর থেকে বেড়ে ১৯৭৩ সালে ৩০ লক্ষ হেক্টর হবে। ১৪ কোটি টাকার কেন্দ্রীয় সহায়তায় পশ্চিমবঙ্গে এই জরুরী কর্মসূচির কাজ আরম্ভ হয়েছে। এই কর্মসূচি অনুসারে ২৫০টি গভীর নলকূপ ও পাম্পসেট সমন্বিত ৭,৫০০টি অগভীর নলকূপ খননের এবং ৫২৫টি নদী থেকে জল উত্তোলনমূলক সেচের কাজ এগিয়ে চলেছে।

এ ছাড়া খাদ্যশস্যে মজুতদারী ও ফাটকাবাজীর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয়েছিল। ভারত সরকার সরকারী বণ্টনব্যবস্থার মাধ্যমে সরকারী মজুত থেকে যথেষ্ট পরিমাণ খাদ্যশস্য বণ্টনের সিদ্ধান্ত নিয়েছিলেন। ক্রমবর্ধমান মূল্যসমস্যা মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গ ও অন্য কয়েকটি রাজ্য কিছু নিয়ন্ত্রণমূলক ব্যবস্থা অবলম্বন করেছিল।

১৯৭২ সালের ১৫ই জুন একটি বিজ্ঞপ্তি প্রচার করে ভারত সরকার অত্যাবশ্যক পণ্যসামগ্রী আইন অনুসারে চিনি সম্পর্কে ১৯৭২ সালের ১লা জুলাই থেকে আংশিক নিয়ন্ত্রণের ক্ষমতা প্রয়োগ করেছিলেন এবং তার ফলে নিয়ন্ত্রিত মূল্যে সরকারের কাছে উৎপাদনের ৬০ ভাগ বিক্রি করতে প্রত্যেক চিনির কারখানাকে বাধ্য করা হয়েছিল। ১৯৭২ সালের ২৯এ আগস্ট পরবর্তীকালে ঘোষিত নীতি অনুসারে খোলা বাজারে চিনি বিক্রয়ের পরিমাণ শতকরা ৪০ ভাগ থেকে কমিয়ে শতকরা ৩০ ভাগ করা হয়েছে। লেভিতে পাওয়া চিনির ক্ষেত্রেও বেসরকারী পাইকারি কারবার নিষিদ্ধ করার সিদ্ধান্ত গৃহীত হয়েছে।

জনগণের দরিদ্রতর শ্রেণীগুলিকে ন্যায়সংগত মূল্যে অধিকতর পরিমাণে মৌলিক অত্যাবশ্যক পণ্য সরবরাহের উদ্দেশ্যে ভারত সরকার ১৯৭২ সালের ১লা নভেম্বর থেকে বস্ত্র বণ্টনের একটি নতুন নিয়ন্ত্রিত পদ্ধতি চালু করেছেন। এই বণ্টনব্যবস্থা মিলগুলির নিজস্ব খুচরো দোকানের মাধ্যমে হয় এবং মিল থেকে বেরিয়ে আসা সময়ের দামের সঙ্গে শতকরা ১২·৫ লাভ ধরে খুচরো দাম ঠিক করা হয়। যথোচিতভাবে বণ্টনের উদ্দেশ্যে বস্ত্র কমিশনার পশ্চিমবঙ্গের জন্য ২৭·০৬ লক্ষ মিটার নিয়ন্ত্রিত বস্ত্র বরাদ্দ করেছেন। রাজ্যসরকার সমবায় সমিতিগুলির মাধ্যমে এবং নতুন দোকান খুলে এই পরিকল্প চালু করার চেষ্টা করছেন।

ফাটকাবাজেরা যাতে পণ্যাভাব সৃষ্টি করতে না পারে সেজন্য রাজ্যসরকার কলকাতা এলাকার রেশন দোকানগুলির মাধ্যমে সরষের তেল (কানাডার রেপ-সীড থেকে তৈরি) বণ্টন অব্যাহত রেখেছেন। এর ফলে খোলাবাজারে সরষের তেলের দাম আরও ঊর্ধ্বমুখী হতে পারে নি। রাজ্যসরকার তণ্ডুলজাতীয় নয় এমন অত্যাবশ্যক পণ্যের একটি নতুন অধিকারের মাধ্যমে বিভাগীয়ভাবে ডালের ব্যবসা আরম্ভ করার সিদ্ধান্ত নিয়েছেন। ইতিমধ্যে বহুল পরিমাণে মুসুরির ডাল সংগ্রহ করা হয়েছে এবং ১৯৭৩ সালের জানুয়ারি মাসের প্রথম থেকে রেশন দোকানগুলির মারফত এ ডাল বিক্রি করা হচ্ছে।

আগামী গম বিক্রির মরশুমে গমের পাইকারি ব্যবসা সরকার হাতে নেবেন। চালের পাইকারি ব্যবসাও এর পর সরকারের হাতে আসবে। খাদ্যশস্যের সরকারী বণ্টনব্যবস্থা জোরদার ও সম্প্রসারণ করা হচ্ছে।

জনগণ, বিশেষ করে সমাজের দরিদ্রতর শ্রেণীর লোকেরা, যাতে অত্যাবশ্যক পণ্য ন্যায়সংগত মূল্যে পান সেই উদ্দেশ্যে সরকার যে ফাটকাবাজ ও মজুতদারদের প্রভাব খর্ব করতে দৃঢ়সংকল্প, উল্লিখিত ব্যবস্থাগুলির মধ্যে তার পরিচয় পাওয়া যায়।

**ব্যাঙ্ক ঋণ**

বড় বড় শিল্প ও ব্যবসায়িক স্বার্থের নিয়ন্ত্রণমুক্ত করা ও কৃষি, ক্ষুদ্র শিল্প প্রভৃতি অগ্রাধিকারপ্রাপ্ত ক্ষেত্রগুলিতে ঋণদান প্রসারিত করার উদ্দেশ্যে বাণিজ্যিক ব্যাংকগুলিকে জাতীয় নিয়ন্ত্রণে আনা হয়েছিল। রাষ্ট্রায়ত্ত ব্যাংকগুলি কর্তৃক কৃষি, কুটিরশিল্প ও অবহেলিত শিল্পগুলিকে সমগ্র দেশে প্রদত্ত ঋণের পরিমাণ ১৯৭১ সালের ডিসেম্বর মাসে ছিল ৬০৮ কোটি টাকা; সেক্ষেত্রে ১৯৭০ সালের ডিসেম্বর মাসে এই অংক ছিল ৫২৩ কোটি টাকা এবং ১৯৬৯ সালের জুন মাসে ছিল ২৩৬ কোটি টাকা। ১৯৬৯ সালের জুলাই মাসে পশ্চিমবঙ্গে বিভিন্ন ব্যাংকের মোট শাখার সংখ্যা ছিল ৫০৫; এর মধ্যে ৪২টি ছিল গ্রামাঞ্চলে, ১৪৯টি আধা-শহর এলাকায় ও প্রতিটি শাখার আওতায় জনসংখ্যা ছিল ৮৭,০০০। ৩০এ জুন (১৯৭২) তারিখে পশ্চিমবঙ্গে বিভিন্ন ব্যাংকের মোট শাখাগুলির সংখ্যা ছিল ৭৬০, এর মধ্যে ১৬৮টি শাখা ছিল গ্রামাঞ্চলে, আধা-শহরাঞ্চলে ছিল ২০৫টি এবং প্রতিটি শাখার আওতায় জনসংখ্যা ছিল ৫৮,০০০। জুন (১৯৬৯) মাসে পশ্চিমবঙ্গে অগ্রাধিকারপ্রাপ্ত ক্ষেত্রগুলিতে ব্যাংক অ্যাকাউন্টের সংখ্যা ছিল ৬,১৯০টি, সেক্ষেত্রে জুন (১৯৭২) মাসে ঐ ধরনের ব্যাংক অ্যাকাউন্টের সংখ্যা বেড়ে গিয়ে দাঁড়ায় ৬৬,১৭৮টিতে। পশ্চিমবঙ্গে ব্যাংক ঋণে অগ্রাধিকারপ্রাপ্ত ক্ষেত্রগুলির অংশ জুন (১৯৬৯) মাসে ছিল ৪·৪ শতাংশ, সেক্ষেত্রে ১৯৭২-এর জুনে এই পরিমাণ দাঁড়ায় ১১·৩ শতাংশে। জনসাধারণের দরিদ্রতর অংশগুলির কাছে, বিশেষ করে গ্রামাঞ্চলে, ব্যাংক ঋণ পেঁৗছে দেবার জন্য আরও ব্যবস্থা যদিও গ্রহণ করতে হবে, তা হলেও উপরোক্ত সংখ্যাগুলি থেকে স্পষ্ট বোঝা যাচ্ছে যে, অগ্রাধিকারপ্রাপ্ত ক্ষেত্রগুলিতে এবং গ্রামাঞ্চলে ব্যাংক ঋণের পরিমাণ বাড়ানোর জন্য প্রচেষ্টা চালানো হচ্ছে এবং ইতিমধ্যেই কিছু অগ্রগতি হয়েছে।

**বরাদ্দ**

এখন আমি বর্তমান বছরের জন্য সংশোধিত বরাদ্দ এবং আগামী বছরের জন্য বাজেট বরাদ্দ আলোচনা করব। মাননীয় সদস্যদের মধ্যে বিতরিত বাজেট সংক্রান্ত দলিলপত্রাদি থেকে বরাদ্দের খুঁটিনাটি এবং ১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালের বরাদ্দগুলির মধ্যে পার্থক্যের কারণ বোঝা যায়। সদস্যদের মধ্যে বিতরিত শ্বেতপত্রে সমস্ত পরিকল্পনাগত পরিকল্প এবং অন্যান্য উন্নয়নমূলক পরিকল্প দেখানো হয়েছে।

**১৯৭২-৭৩ সাল**

**প্রারম্ভিক তহবিল**

৩৪·২২ কোটি টাকার বিরাট এক ঘাটতি প্রারম্ভিক তহবিল (এটাই ১৯৭১-৭২ সালের সমাপ্তি তহবিল) দেখানো হয়েছে, কারণ ১৯৭১-৭২ সালের পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি পূরণ করার জন্য ঐ বছরের শেষে ৩২·৫৬ কোটি টাকার যে কেন্দ্রীয় সাহায্য দেওয়া হয়েছিল, তা ঐ বছরের হিসাবের মধ্যে ধরা হয় নি, কিন্তু ১৯৭২ সালের এপ্রিল মাসে ঐ টাকার সামঞ্জস্য-বিধান করা হয়েছে।

**রাজস্ব আদায়**

বর্তমান বছরে মোট রাজস্ব আদায়ের সংশোধিত বরাদ্দের পরিমাণ দাঁড়িয়েছে ৩৭৩ কোটি ১৩ লক্ষ টাকায়, অথচ ১৯৭২-এর জুন মাসে বিধানসভায় পেশ করা বাজেট বরাদ্দের পরিমাণ ছিল ৩৫১ কোটি ৩১ লক্ষ টাকা। অর্থাৎ প্রায় ২১ কোটি ৮২ লক্ষ টাকা বেড়ে গেছে। বেড়ে যাওয়ার কারণগুলি মুখ্যত হল বর্তমান বছরে অবলম্বিত নতুন কর ব্যবস্থা, প্রচলিত রাজ্যকরগুলি থেকে রাজস্ব আদায় বৃদ্ধি, কেন্দ্রীয় করগুলিতে আমাদের অংশ বাবত অতিরিক্ত আদায় এবং ত্রাণ ব্যবস্থাবলীর জন্য অতিরিক্ত কেন্দ্রীয় সাহায্য ও অন্যান্য খাতে বৃদ্ধি।

বর্তমান সরকার শুধু নতুন কর ব্যবস্থা থেকেই অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে সক্ষম হন নি, বরং বিশেষ এক অভিযান দ্বারা প্রচলিত করগুলি, বিশেষ করে বিক্রয় কর, থেকে পর্যাপ্ত পরিমাণে রাজস্ব সংগ্রহ করতেও সক্ষম হয়েছেন। অর্থ দপ্তর যে বিশেষ অভিযান

চালিয়েছিলেন তার দ্বারা বিক্রয় কর সংগ্রহের জন্য প্রশাসনিক ব্যবস্থাবলী এবং তদন্ত সংস্থা ইত্যাদি কর্তৃক পরিচালিত কয়েকটি অভিযানের ফলে কর আদায় আরও ভাল হয়েছে। প্রচলিত করগুলি থেকে রাজস্ব আদায়ের আরও বেশি বৃদ্ধি বন্ধ্যাত্ব থেকে পশ্চিমবঙ্গের অর্থনীতির পুনরুজ্জীবনের স্পষ্ট পরিচায়ক।

[3-10—3-20 p.m.]

**রাজস্ব ব্যয়**

মোট রাজস্ব ব্যয়ের সংশোধিত বরাদ্দের পরিমাণ দাঁড়িয়েছে ৩৯৯ কোটি ৩৭ লক্ষ টাকা, অথচ বাজেট বরাদ্দের পরিমাণ ছিল ৩৭৪ কোটি ১০ লক্ষ টাকা। অর্থাৎ পরিমাণ বেড়েছে ২৫ কোটি ২৭ লক্ষ টাকা। ত্রাণকার্য বাবত পর্যাপ্ত ব্যয় বৃদ্ধি ছাড়াও ব্যয় বৃদ্ধির কারণগুলি প্রধানত হল সারের জন্য কৃষি খাতে প্রায় ৭·৫০ কোটি টাকা বৃদ্ধি, গ্রামীণ জল-সরবরাহের এক দ্রুততর কর্মসূচির জন্য জনস্বাস্থ্য খাতে প্রায় ১·৫০ কোটি টাকা বৃদ্ধি, প্রধানত প্রাথমিক বিদ্যালয় শিক্ষকদের বেতন ও মহার্ঘ ভাতা বৃদ্ধির উদ্দেশ্যে শিক্ষা খাতে ২·২৬ কোটি টাকা বৃদ্ধি এবং প্রধানত রাস্তাঘাট ও ঘরবাড়ি মেরামতের উদ্দেশ্যে আরও বেশি ব্যয়ের জন্য পূর্ত খাতে প্রায় ২·৭৩ কোটি টাকা বৃদ্ধি।

**প্রাপ্ত ও দেয় ঋণ**

কেন্দ্রীয় সরকার ও স্বশাসিত সংস্থাগুলি থেকে ঋণের পরিমাণ দাঁড়িয়েছে ১৭৪ কোটি ১০ লক্ষ টাকা, কিন্তু ১৯৭২-৭৩ সালের বাজেট বরাদ্দে এই পরিমাণ ছিল ১১৭ কোটি ৬১ লক্ষ টাকা। মুখ্যত নিম্নলিখিত কারণগুলির জন্য বৃদ্ধি ঘটেছেঃ

(১) ১৯৭১-৭২ সালের জন্য নির্দিষ্ট ৩২·৫৬ কোটি টাকা কেন্দ্রীয় সাহায্য ১৯৭২-৭৩ সালের হিসাবে জমা করা হয়েছে।

(২) স্বল্প সঞ্চয় সংগ্রহে আমাদের অংশের অনুমিত বৃদ্ধি ৯ কোটি টাকা।

(৩) অন্যান্য বিষয়ের মধ্যে, জরুরী একটি ক্ষুদ্র সেচ পরিকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া ১৪ কোটি টাকা সাহায্য।

(৪) ত্রাণকার্যে ব্যয় এবং অন্যান্য পরিকল্পের জন্য অন্যান্য কেন্দ্রীয় ঋণ।

**মূলধনী ব্যয়**

মূলধনী ব্যয়ের পরিমাণ বর্তমান বছরে সংশোধিত বরাদ্দে দাঁড়িয়েছে ৫০ কোটি ৯৫ লক্ষ টাকা।

**১৯৭২-৭৩ সালে ত্রাণকার্য বাবত ব্যয়ের জন্য বরাদ্দ**

তীব্র খরাজনিত পরিস্থিতির জন্য গ্রামাঞ্চলে দুর্দশা লাঘব করার উদ্দেশ্যে ত্রাণ ব্যবস্থাবলীতে আমাদের যথেষ্ট অর্থ ব্যয় করতে হয়েছিল। বর্তমান বছরে ত্রাণ ব্যবস্থাবলীতে ব্যয়ের পরিমাণ সংশোধিত বরাদ্দে দাঁড়াবে ২৩·৪৮ কোটি টাকা, কিন্তু ১৯৭২-এর মার্চ মাসে পেশ করা বাজেটে মূল বরাদ্দের পরিমাণ ছিল ৫·৬০ কোটি টাকা। খয়রাতি সাহায্য বাবত মূল বরাদ্দের পরিমাণ যেখানে ছিল ১১০ লক্ষ টাকা, সেখানে বর্তমান বছরে এই খাতে বরাদ্দীকৃত ব্যয়ের পরিমাণ ৬৬৫ লক্ষ টাকায় দাঁড়াতে পারে। টেস্ট রিলিফ কাজের জন্য মূল বরাদ্দের পরিমাণ যেখানে ছিল ১৩০ লক্ষ টাকা, বর্তমান বছরে বরাদ্দীকৃত ব্যয়ের পরিমাণ সেখানে দাঁড়াতে পারে ৭১২ লক্ষ টাকায়। তাছাড়া, জল-সরবরাহের জন্য ত্রাণকার্যে মূল বরাদ্দের পরিমাণ যেখানে ছিল ২ লক্ষ টাকা, সেখানে বরাদ্দীকৃত ব্যয়ের পরিমাণ দাঁড়াতে পারে ১৪০ লক্ষ টাকায়। তার উপর, ত্রাণব্যবস্থা হিসাবে জল-সরবরাহের জন্য ১৪০ লক্ষ টাকা ব্যয়ের অতিরিক্ত পরিকল্পনাগত পরিকল্পসমূহ এবং কেন্দ্রীয় ক্ষেত্রের পরিকল্পসমূহের ক্ষেত্রে বর্তমান বছরে জল-সরবরাহ পরিকল্পগুলির জন্য ১ কোটি ৬০ লক্ষ টাকাও ব্যয় করা হয়েছে। উপরোক্ত অর্থ জনসাধারণের দুর্বলতর অংশগুলিকে, প্রধানত গ্রামাঞ্চলে, সাহায্য করার উদ্দেশ্যে ব্যয় করা হয়েছে।

**নীট ফল**

১৯৭২-৭৩ সাল শেষ হয়েছে ২৬·২৪ কোটি টাকা রাজস্ব ঘাটতি নিয়ে। রাজস্ব হিসাবের বাইরে ৪৬·৫৯ কোটি টাকা উদ্বৃত্ত আছে। রাজস্ব হিসাবের ঘাটতি ২৬·২৪ কোটি টাকা সহ ৩৪·২২ কোটি টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল এবং রাজস্ব হিসাবের বাইরে ৪৬·৫৯ কোটি টাকার উদ্বৃত্তের ফলে বর্তমান বছরে নীট ঘাটতি দাঁড়াচ্ছে ১৩·৮৭ কোটি টাকা।

প্রারম্ভিক তহবিল বাদে ১৯৭২-৭৩ সালে ২০ কোটি ৩৫ লক্ষ টাকা উদ্বৃত্ত হওয়ার মূল কারণ হ'ল, ১৯৭১-৭২ সালের পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি পূরণ করার জন্য ৩২·৫৬ কোটি টাকা কেন্দ্রীয় সাহায্য ঐ বছর শেষ হওয়ার পরে পাওয়া গিয়েছিল এবং ১৯৭২-৭৩ সালের হিসাবে তা জমা করা হয়েছে। সুতরাং এই উদ্বৃত্ত প্রকৃত উদ্বৃত্ত নয়।

১৯৭২-৭৩ সালের প্রারম্ভিক তহবিল সহ ১৩ কোটি ৮৭ লক্ষ টাকার মোট ঘাটতি প্রকৃতপক্ষে নিম্নলিখিত কয়েকটি কারণের জন্যই ঘটেছেঃ

(১) বর্তমান বছরে ত্রাণ ব্যবস্থাবলী বাবত ব্যয়ের পরিমাণ ২৩·৪৮ কোটি টাকার মত হবে বলে আশা করা গেলেও আমরা ১৯৭২-৭৩ সালের সংশোধিত বরাদ্দে ১১ কোটি ৬২ লক্ষ টাকা কেন্দ্রীয় সাহায্য ধরে নিয়েছি, কারণ বর্তমান বছরে ব্যয়িত টাকার সবটার উপর প্রতিশ্রুত কেন্দ্রীয় সাহায্য দিতে ভারত সরকার এখনও রাজী হন নি। ভারত সরকার এখন পর্যন্ত ত্রাণকার্য বাবত ব্যয়ের উর্ধ্বসীমার পরিমাণ গত বছরের কিছু কিছু বকেয়া সহ ১৪·২৩ কোটি টাকা নির্ধারণ করে সেই ভিত্তিতে সাহায্য দিতে রাজী হয়েছেন। বর্তমান বছরের মোট ঘাটতির মধ্যে ৯·২৫ কোটি টাকা ত্রাণকার্য বাবত ব্যয়িত অর্থের সম্পূর্ণ পরিমাণ কেন্দ্রীয় সাহায্য হিসাবে না পাওয়ার দরুন হয়েছে। আমরা এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করছি এবং আমরা যদি ত্রাণকার্য বাবত ব্যয়িত অর্থের জন্য কেন্দ্রীয় সাহায্য পেতে সক্ষম হই, তবে বর্তমান বছরে মোট ঘাটতির পরিমাণও কমে যাবে।

(২) ১৯৭২-৭৩ সালের বাজেট বরাদ্দে, পূর্ববর্তী বছরগুলির মত, রাজ্য বিদ্যুৎ পর্ষদ্ থেকে সুদ হিসাবে আদায় বাবদ ৪ কোটি টাকার ব্যবস্থা ছিল। বিগত বছরগুলিতে পর্ষদ্ সুদ বাবত প্রাপ্য ঐসব টাকা দেন নি এবং বর্তমান বছরেও সুদ বাবত টাকা দেওয়ার মত অবস্থা এঁদের নেই। সুতরাং আদায় হিসাবে প্রাপ্য টাকার পরিমাণ থেকে আমরা এই ৪ কোটি টাকা কমিয়ে দিয়েছি। পর্ষদ্ যদি ১৯৭২-৭৩ সালে ৪ কোটি টাকা সুদ হিসাবে পরিশোধ করতেন, এবং ত্রাণকার্যে ব্যয়িত উপরোক্ত অতিরিক্ত টাকা যদি খরচ না হত, তবে বর্তমান বছরে ঘাটতির পরিমাণ কমে দাঁড়াতো মাত্র ৬২ লক্ষ টাকায়।

**১৯৭৩-৭৪ সাল**

**রাজস্ব আদায়**

১৯৭৩-৭৪ সালের বাজেট বরাদ্দে মোট রাজস্ব আদায়ের পরিমাণ ৩৭৭ কোটি ৫৪ লক্ষ টাকা; সেক্ষেত্রে ১৯৭২-৭৩ সালের সংশোধিত বরাদ্দে এর পরিমাণ ছিল ৩৭৩ কোটি ১৩ লক্ষ টাকা। অর্থাৎ মোট বৃদ্ধির পরিমাণ ৪ কোটি ৪১ লক্ষ টাকা। এই বৃদ্ধির কারণ মূলত কন্দ্রীয় করের বর্ধিত অংশ লাভ এবং কর থেকে আদায় বৃদ্ধি।

**রাজস্ব ব্যয়**

১৯৭৩-৭৪ সালের রাজস্ব ব্যয়ের বাজেট বরাদ্দের পরিমাণ ৩৯৩ কোটি ৩ লক্ষ টাকা।

**মূলধনী ব্যয়**

১৯৭৩-৭৪ সালের বাজেট বরাদ্দে মূলধনী ব্যয়ের মোট পরিমাণ ৫৪ কোটি ৬৫ লক্ষ টাকা। ১৯৭৩-৭৪ সালের মূলধনী ব্যয়ের কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয় নিচে উল্লেখ করা হলঃ

(১) "জমিদারী প্রথা উচ্ছেদের ফলে জমির মালিকদের ক্ষতিপূরণ দান ইত্যাদি" খাতে ৪ কোটি টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(২) "কৃষি উন্নয়ন ও গবেষণার পরিকল্পগুলিতে মূলধনী বিনিয়োগ" খাতে, প্রধানত গভীর নলকূপসমূহ এবং জল উত্তোলনমূলক সেচ এবং কৃষি খামারগুলির উন্নয়নের জন্য ১ কোটি ১৪ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(৩) "শিল্প ও অর্থনৈতিক উন্নয়নে মূলধনী বিনিয়োগ" খাতে, প্রধানত পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশন লিমিটেডের শেয়ার মূলধনে লগ্নির জন্য, জমি বন্ধক ব্যাঙ্ক ও কৃষি পুনরর্থসংস্থান কর্পোরেশনের ঋণপত্র ক্রয়ের জন্য, দুর্বল কারখানাসমূহ এবং অন্যান্য শিল্পের পুনরুজ্জীবনের জন্য এবং সমবায় প্রতিষ্ঠানসমূহ ও অন্যান্য বাণিজ্য ও শিল্পসংস্থার শেয়ার মূলধনে লগ্নির জন্য ৫ কোটি ১৫ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(৪) "শিল্প ও অর্থনৈতিক উন্নয়ন—সরকারী সংস্থাসমূহে মূলধনী বিনিয়োগ" খাতে, ওয়েস্টিং হাউস স্যাক্সবী ফার্মার্স লিঃ, ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিঃ, ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশনের শেয়ার মূলধনে লগ্নির জন্য ৬২ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(৫) ময়ূরাক্ষী ও কংসাবতী নদী প্রকল্পগুলি ব্যতীত "বহুমুখী নদী পরিকল্পসমূহে মূলধনী বিনিয়োগ" খাতে ৪ কোটি ৭০ লক্ষ টাকা ব্যয় করা হবে।

(৬) "বহুমুখী নদী পরিকল্পসমূহে মূলধনী বিনিয়োগ- দামোদর উপত্যকা প্রকল্পসমূহ" খাতে ৩০ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(৭) বিভিন্ন সেচ ও জলনিকাশী পরিকল্পের জন্য "সেচ, নৌ-পরিবহণ, বাঁধ ও জলনিকাশী কাজে (বাণিজ্যিক) মূলধনী বিনিয়োগ" খাতে ৮ কোটি ৪৫ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

(৮) বিভিন্ন সেচ ও বন্যানিয়ন্ত্রণ পরিকল্পের জন্য "সেচ, নৌ-পরিবহণ, বাঁধ ও জলনিকাশী কাজে (অবাণিজ্যিক) মূলধনী বিনিয়োগ" খাতে ৪ কোটি ৭৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

(৯) "পূর্তকর্মে মূলধনী বিনিয়োগ" খাতে রাজ্য সড়কগুলির উন্নয়নের জন্য ৪ কোটি ৮৪ লক্ষ টাকা আলাদা করে রাখা হয়েছে।

(১০) বিভিন্ন পরিকল্পনা ও অন্যান্য পরিকল্পের সঙ্গে সংযুক্ত নির্মাণকর্মগুলির জন্য "পূর্তকর্মে মূলধনী বিনিয়োগ" খাতে ৬ কোটি ৮৭ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে।

**ঋণ ও অন্যান্য খাত**

১৯৭৩-৭৪ সালে কেন্দ্রীয় সরকার ও অন্যান্য স্বশাসিত সংস্থা থেকে ঋণের পরিমাণ ১৪২ কোটি ৯১ লক্ষ টাকায় দাঁড়াবে বলে অনুমান করা যায়। বাজার ঋণ বাবত ১৬ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪ সালে স্বল্প সঞ্চয়ে আমাদের অংশ হিসাবে ২৯ কোটি টাকা ধরা হয়েছে।

"ঋণ ও অগ্রিম" খাতে ব্যয় অংশে ১৯৭৩-৭৪ সালে অন্যান্য বিষয়ের মধ্যে নিম্নলিখিত ব্যবস্থাগুলিও করা হয়েছেঃ

(১) সার কেনার জন্য কৃষকদের ঋণ দেওয়ার উদ্দেশ্যে ১ কোটি টাকা, গবাদি পশু ক্রয়ের জন্য কৃষকদের ঋণ দেওয়ার উদ্দেশ্যে ২৮ লক্ষ টাকা এবং সাধারণভাবে এঁদের ঋণ দেওয়ার জন্য ৬০ লক্ষ টাকা।

(২) ক্ষুদ্র শিল্প ও কারিগরদের সাহায্যদানের জন্য রাজ্য শিল্পে সহায্য বিধি অনুযায়ী ৪০ লক্ষ টাকা।

(৩) নিম্ন আয় গোষ্ঠী আবাসন পরিকল্পসমূহের জন্য ৩০ লক্ষ টাকা এবং মধ্য আয় গোষ্ঠী আবাসন পরিকল্পসমূহের জন্য ২৫ লক্ষ টাকা।

(৪) উপায়-উপকরণ উদ্দেশ্যে কলকাতা রাজ্য পরিবহণ কর্পোরেশন, কলকাতা ট্রামওয়েজ কোং এবং উত্তরবঙ্গ রাজ্য পরিবহণ কর্পোরেশনের জন্য ৪ কোটি টাকা।

(৫) জাতীয় বৃত্তি পরিকল্পের জন্য ৩০ লক্ষ টাকা এবং শিক্ষিত বেকারদের সাহায্য পরিকল্পসমূহের জন্য ২৬ লক্ষ টাকা।

(৬) উপায়-উপকরণ উদ্দেশ্যে কলকাতা কর্পোরেশন ও পৌরসভাগুলির জন্য ১ কোটি ৩০ লক্ষ টাকা।

(৭) কল্যাণী স্পিনিং মিলস্-এর জন্য ৩০ লক্ষ টাকা, ওয়েস্টিং হাউস স্যাক্সবী ফার্মার্স লিমিটেডের জন্য ১৫ লক্ষ টাকা এবং উদ্বাস্তুদের জন্য ২ কোটি টাকা।

(৮) দুর্গাপুর কেমিক্যালস্ লিমিটেডের জন্য ১ কোটি ২৯ লক্ষ টাকা।

(৯) দ্বিতীয় হুগলি সেতুর জন্য ৫ কোটি ৫৮ লক্ষ টাকা। এই সেতুর ভিত্তি স্থাপন করেছেন প্রধানমন্ত্রী।

**নীট ফল**

১৯৭৩-৭৪ সালের রাজস্ব ঘাটতির পরিমাণ ১৫ কোটি ৪৯ লক্ষ টাকা। রাজস্ব হিসাবের বাইরে উদ্বৃত্তের পরিমাণ ১৫ কোটি ৪২ লক্ষ টাকা। সুতরাং ১৯৭৩-৭৪ সালে প্রারম্ভিক তহবিল বাদে মোট ঘাটতির পরিমাণ ৭ লক্ষ টাকা। ৬২৯ কোটি টাকার বাজেটে এই ঘাটতি খুবই সামান্য। ১৩ কোটি ৮৭ লক্ষ টাকার ঘাটতি প্রারম্ভিক তহবিল ধরে ১৯৭৩-৭৪ সালে মোট ঘাটতির পরিমাণ ১৩ কোটি ৯৪ লক্ষ টাকায় দাঁড়াতে পারে। আগেই বলা হয়েছে যে, বর্তমান বছরে ঘাটতি প্রারম্ভিক তহবিলের কারণ মূলত এই যে, ১৯৭২-৭৩ সালে ত্রাণকার্যে ব্যয়িত মোট ২৩ কোটি ৪৮ লক্ষ টাকা বাবত পূর্ণ কেন্দ্রীয় সহায্য ভারত সরকার এখনও অনুমোদন করেন নি।

ত্রাণকার্য বাবত ব্যয় খাতে বর্তমান বছরে যে কেন্দ্রীয় সহায্য পাবার কথা সে তুলনায় ৯ কোটি ২৫ লক্ষ টাকা কম পাওয়া গেছে। এই অর্থ পেতে আমরা যদি সক্ষম হই, তা হলে প্রারম্ভিক তহবিল অনুরূপভাবেই হ্রাস পাবে এবং ১৯৭৩-৭৪ সালে মোট ১৩ কোটি ৯৪ লক্ষ টাকা ঘাটতি কমে গিয়ে ৪ কোটি ৬৯ লক্ষ টাকায় দাঁড়াবে। এ ঘাটতি খুবই সামান্য এবং যে রকম আশা করা যাচ্ছে তদনুযায়ী লগ্নির আবহাওয়া যদি উন্নীত হয় এবং যদি বর্তমান করগুলি বাবত আদায় ক্রমশ বৃদ্ধি পায় তবে এ ঘাটতি কমিয়ে আনা বা একেবারে নিঃশেষ করে ফেলা সম্ভব। এ প্রসঙ্গে এটাও উল্লেখ করা যেতে পারে যে, ১৯৭৩-৭৪ সালে আমরা রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে ৪ কোটি টাকা সুদ হিসাবে ধরি নি, পূর্ববর্তী বছরগুলিতে এটা আমরা হিসাবে ধরেছিলাম। ১৯৭৩-৭৪ সালে পর্ষদ থেকে আমরা যদি ৪ কোটি টাকা পাই এবং আমরা যদি ১৯৭২-৭৩ সালের ত্রাণকার্যে ব্যয়িত সমস্ত টাকাটার জন্য পূর্ণ কেন্দ্রীয় সাহায্য পাই, তবে বস্তুত কোন ঘাটতি থাকবে না।

ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেণ্ডমেণ্ট) অ্যাক্ট, ১৯৭১, এবং ওয়েস্ট বেঙ্গল ডিউটি অন ইন্টার-স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেক্ট্রিসিটি (রি-এন্যাক্টিং) অ্যাক্ট, ১৯৭২, নামে দুটি রাষ্ট্রপতি-প্রবর্তিত আইন পুনর্বৈধকরণের উদ্দেশ্যে বিধানসভার বর্তমান অধিবেশনে যে দুটি বিল আনার সম্ভাবনা আছে, রাজ্য বিধানসভা যদি সে দুটি অনুমোদন করেন, তবে ১৯৭৩-৭৪ সালে আমাদের ঘাটতির পরিমাণ কমে যাবে।

**কেন্দ্রীয় ঋণ ও সুদ পরিশোধ**

কেন্দ্রীয় ঋণ ও সুদ (আসল—৫৯·৭৯ কোটি টাকা এবং সুদ—৩১·৬১ কোটি টাকা) পরিশোধের জন্য ১৯৭২-৭৩ সালে ৯১ কোটি ৪০ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে। ১৯৭৩-৭৪ সালে কেন্দ্রীয় ঋণ ও সুদ (আসল—৬৪·২৮ কোটি টাকা এবং সুদ—৩১·০৬ কোটি টাকা) পরিশোধের জন্য ৯৫ কোটি ৩৪ লক্ষ টাকার ব্যবস্থা করা হয়েছে।

**অতিরিক্ত সম্পদ সংগ্রহের ব্যবস্থাবলী**

বর্তমান অধিবেশনে রাষ্ট্রপতি-প্রবর্তিত দুটি আইন অর্থাৎ ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৭১, ওয়েস্ট বেঙ্গল ডিউটি অন ইন্টার-স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেকট্রিসিটি (রি-এন্যাক্টিং) অ্যাক্ট, ১৯৭২-কে নবজীবন দানের উদ্দেশ্যে দুটি বিল বিধান-সভার বিবেচনার জন্য আমরা উত্থাপনের প্রস্তাব করবো। ঐ দুটি আইনের মেয়াদ ১৯৭৩ সালের মার্চ মাসে শেষ হওয়ার সম্ভাবনা আছে। ১৯৭১ সালে যেসব শরণার্থী ভারতে এসেছিলেন, তাঁদের জন্য ব্যয়িত অর্থের কিছু অংশ পূরণ করার উদ্দেশ্যে ভারত সরকারের উদ্যোগে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) অ্যাক্ট, ১৯৭১, অনুযায়ী লেভি চালু করা হয় এবং এই লেভির টাকা ভারত সরকারের হিসাবে জমা হচ্ছিল। ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৩, অনুসারে এইসব লেভি সংগ্রহ চলতে থাকবে এবং আমরাই এগুলি আগের মত সংগ্রহ করব, কিন্তু এগুলি রাজ্য সরকারের হিসাবে জমা পড়বে। সংক্ষেপে এই হচ্ছে পরিবর্তন।

আমাদের উন্নয়ন পরিকল্পগুলির অর্থ সংস্থানের জন্য আমাদের অতিরিক্ত সম্পদ সংগ্রহ করতে হবে এবং তদনুসারে আমরা ১৯৭৩-এর মার্চের পরে এইসব লেভি বজায় রাখতে চাই। ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭৩, এবং ওয়েস্ট বেঙ্গল ডিউটি অন ইন্টার-স্টেট রিভার ভ্যালি অথরিটি ইলেকট্রিসিটি বিল, ১৯৭৩, অনুসারে প্রতি বছরে প্রাপ্য আয় যথাক্রমে ২২৫ লক্ষ টাকা এবং ৪০ লক্ষ টাকা হবার সম্ভবনা। এরূপে যে অতিরিক্ত অর্থ পাওয়া যাবে তা উন্নয়নের জন্য ব্যয়িত হবে। চলতি বছরে গৃহীত করব্যবস্থার ফলে ১৯৭৩-৭৪ সালে আমাদের ১০ কোটি টাকার মত আয় বাড়বে এবং উল্লিখিত বিল দুটি যদি আইনে পরিণত হয় তা হ'লে আমরা ২·৬৫ কোটি টাকা পাব।

বৃহত্তর পরিকল্পনা বিনিয়োগের জন্য অতিরিক্ত কর অত্যাবশ্যক এবং সেইজন্যই আমরা উল্লিখিত করব্যবস্থার আশ্রয় নিয়েছি। কিন্তু নতুন কর ধার্য করা ছাড়াও অধিকতর সম্পদ সংগ্রহ করার কিছু কিছু ব্যবস্থা আছে। আমরা কর ফাঁকি রোধ করার জন্য এবং বর্তমান করগুলি থেকে অধিকতর রাজস্ব সংগ্রহের জন্য বিরাট অভিযান চালিয়েছিলাম। এই বিশেষ অভিযানের ফলে এবং স্বাভাবিক অবস্থা ফিরে আসা ও ব্যবসা-বাণিজ্যের অবস্থা উন্নত হওয়ায় বিশেষ করে বিক্রয় করের প্রাপ্তি সহ বর্তমান করগুলি থেকে প্রাপ্তি এই বছর আরও ৭·৫ কোটি টাকার বেশি হবে ব'লে আশা করা যায়।

উল্লিখিত দুটি ব্যবস্থা অর্থাৎ নতুন কর স্থাপন এবং বর্তমান করগুলি থেকে বৃহত্তর আদায় ছাড়াও আমরা যে তৃতীয় ব্যবস্থা গ্রহণ করেছি তা হ'ল স্বল্প সঞ্চয় পরিকল্পগুলি থেকে নীট সংগ্রহ বাড়ানো। এইরূপ নীট সংগ্রহের দুই-তৃতীয়াংশ আমাদের উন্নয়ন পরিকল্পনায় অর্থ সংগ্রহের জন্য পাওয়া যায়। বিভিন্ন দিকে সংহত কার্যক্রম গ্রহণ ক'রে, যেমন পদযাত্রা, আলোচনাচক্র, প্রদর্শনী, স্বল্প সঞ্চয় সম্পর্কিত অনুষ্ঠান, চলচ্চিত্র প্রদর্শনী ইত্যাদির আয়োজন ক'রে এবং উৎসাহদানমূলক নানা আকর্ষণীয় ব্যবস্থা অবলম্বন ক'রে (এর মধ্যে কয়েকটি শুধু এই রাজ্যেই প্রবর্তন করা হয়েছে) এ রাজ্যের পক্ষে ১৯৭২ সালের এপ্রিল থেকে ডিসেম্বরের মধ্যে ৩৫·৭৫ কোটি টাকা নীট সংগ্রহ করা সম্ভব হয়েছে। স্বল্প সঞ্চয়ে এই বৃহৎ সংগ্রহ পশ্চিমবঙ্গকে সকল রাজ্যের পুরোভাগে যাবার গৌরব অর্জনে সক্ষম করেছে এবং ইতিপূর্বে এই রাজ্য এই গৌরব কখনও অর্জন করতে পারে নি। স্বল্প সঞ্চয় পরিকল্পগুলি কেবল সম্পদ সংগ্রহের হাতিয়ার নয় দেশের উন্নয়নে জনগণের অংশগ্রহণের এটি একটি প্রতীকও বটে।

উন্নয়নমূলক ব্যয় উৎপাদন বৃদ্ধি, অর্থনৈতিক পুনরুজ্জীবন এবং বর্ধিত পরিমাণে কর্ম-সংস্থান সুযোগ সৃষ্টির জন্য অত্যাবশ্যক ব'লে আমরা ১৯৭৩-৭৪ সালের জন্য পরিকল্পনার আয়তন ৯০ কোটি টাকায় উন্নীত করেছি (চলতি বছরের জন্য মূল পরিকল্পনার আয়তন ছিল মাত্র ৭৩·৫ কোটি টাকা)। বৃহত্তর পরিকল্পনার জন্য অধিকতর অর্থ সংস্থান প্রয়োজন। অধিকতর অর্থ সংস্থানের উদ্দেশ্যে আমরা উল্লিখিত রাষ্ট্রপতি-প্রবর্তিত আইন দু'টি চালু রাখতে চাই এবং আমরা কর সংগ্রহ উন্নত করার জন্যও ব্যবস্থা অবলম্বন করেছি। এ ছাড়া স্বল্প সঞ্চয় থেকে আমাদের নীট সংগ্রহ বেড়ে যাওয়ায় আমাদের সম্পদ বৃদ্ধি হবে; এই বছরেই সংগ্রহ যা অনুমান করা গিয়েছিল তার চেয়ে ৯ কোটি টাকা বেশি হবে।

অতিরিক্ত সম্পদ সংগ্রহ করার জন্য ব্যবস্থা গ্রহণের ফলে পরবর্তী বছরের জন্য ৯০ কোটি টাকার বৃহত্তর পরিকল্পনা সত্ত্বেও ঐ বছর প্রারম্ভিক তহবিল বাদ দিলে আমাদের ঘাটতি বস্তুত কিছুই থাকবে না। যদিও পরবর্তী বছরের জন্য আমাদের পরিকল্পনার আয়তন বৃহত্তর হবে, স্মরণ রাখতে হবে যে, আমাদের উন্নয়নের প্রয়োজনও দ্রুতগতিতে বেড়ে চলেছে। তদনুসারে প্রয়োজন হ'লে এই বৃহত্তর পরিকল্পনার আয়তন বৃদ্ধির জন্য এবং উন্নয়নের গতি আরও বেশি বাড়ানোর জন্য আমরা নতুন কর স্থাপনে পশ্চাদপদ হব না।

**১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি পূরণের জন্য ঋণ সাহায্য**

পঞ্চম অর্থ কমিশন কর্তৃক সুপারিশকৃত সম্পদ হস্তান্তর কয়েকটি রাজ্যের পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি সম্পূর্ণরূপে পূরণ করতে সক্ষম না হওয়ায়, উক্ত ঘাটতি পূরণের উদ্দেশ্যে ভারত সরকার বিশেষ ঋণের ব্যবস্থা করতে রাজী হন। চতুর্থ পরিকল্পনাকালে পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি পূরণের জন্য ভারত সরকার পশ্চিমবঙ্গকে বিশেষ ঋণ সাহায্য বাবত ৭৩ কোটি টাকা দিতে সম্মত হয়েছেন। অবশ্য, সরকারী কমচারীদের বেতন সংশোধনের জন্য ৪২ কোটি টাকা ব্যয়ের হিসাব এর মধ্যে ধরা হয় নি। তা ছাড়া, ১৯৭১ সালের ১লা অক্টোবর থেকে মহার্ঘ ভাতা বৃদ্ধির ফলে চতুর্থ পরিকল্পনাকালে আরও ১৩ কোটি টাকা ব্যয় করার দরকার হবে। সুতরাং, মোট পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি দাঁড়াবে নিম্নরূপঃ

| | টাকা |
|---|---|
| | ৭৩ কোটি |
| | ৪২ কোটি |
| | ১৩ কোটি |
| মোট .. | ১২৮ কোটি |

গত ৩-৪ বছরে ত্রাণকার্যে প্রভূত ব্যয়ের দরুনও পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি বেড়ে গেছে। পরিকল্পনা কমিশন এবং অর্থ মন্ত্রকের তৈরি করা অন্তর্বর্তিকালীন মূল্য-নিরূপণ অনুযায়ী, বেতন সংশোধন জনিত ব্যয়ভার সহ পরিকল্পনা-বহির্ভূত ঘাটতির পরিমাণ হয়েছিল ১৩৩ কোটি টাকা। এই মূল্য-নিরূপণের মধ্যে মহার্ঘ ভাতা বৃদ্ধির ফলে ১৩ কোটি টাকা ব্যয়ের হিসাব ধরা হয় নি (এটা ধ'রে নিলে ঘাটতির পরিমাণ ১৪৬ কোটি টাকা হ'ত)। বর্তমান বছরে পরিকল্পনা কমিশন সমগ্র পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গের জন্য পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান নিরূপণ করেছেন ১৫৫ কোটি টাকা।

পরিকল্পনার প্রথম তিন বছরে আমাদের পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান পূরণের জন্য আমরা ভারত সরকারের কাছ থেকে এ পর্যন্ত ৬৪·১৩ কোটি টাকা পেয়েছি। ১৯৭১-৭২ সালে এই উদ্দেশ্যে আমরা ৩০ কোটি টাকা ঋণ সাহায্য পাব ব'লে হিসাব করেছিলাম। ভারত সরকার ১৯৭১-৭২ সালের জন্য পরে আমাদের ৩২·৫৬ কোটি টাকা ঋণ সাহায্য দিয়েছেন।

১৯৭২-৭৩ সালের বাজেটে ঐ বছরের পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান পূরণের উদ্দেশ্যে ঋণ সাহায্য বাবত ৩০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল এবং সংশোধিত বরাদ্দে আমরা ঐ টাকাটা অপরিবর্তিত রেখেছি। ইতিমধ্যেই ভারত সরকার প্রায় ২৪·৪৫ কোটি টাকা ঋণ সাহায্য দেবেন ব'লে জানিয়েছেন এবং ঐ সাহায্যের পরিমাণ বাড়ানোর জন্য আমরা তাঁদের সঙ্গে আলোচনা করবো।

পরিকল্পনা কমিশন ১৯৭৩-৭৪ সালের পরিকল্পনা-বহির্ভূত ব্যবধানের পরিমাণ নির্ধারণ করেছেন ৩৮ কোটি টাকা এবং ঐ টাকার জন্য আমরা ১৯৭৩-৭৪ সালে কেন্দ্রীয় ঋণ সাহায্যের একটা ব্যবস্থা হিসাবের মধ্যে ধরছি। সুতরাং, ভারত সরকারের কাছ থেকে আমরা পরিকল্পনা-বহির্ভূত কেন্দ্রীয় সাহায্য বাবত যা দাবি করছি, তার মোট পরিমাণ দাঁড়াবে ১৩২·১৩ কোটি টাকা (৬৪·১৩ কোটি টাকা + ৩০ কোটি টাকা + ৩৮ কোটি টাকা = ১৩২·১৩ কোটি টাকা)।

**১৯৭২-৭৩ সালে পরিকল্পনা বিনিয়োগ**

বর্তমান বছরে পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ নির্দিষ্ট হয়েছিল ৭৩·৫২ কোটি টাকা। সেচ ও বিদ্যুৎ এবং বন্ধ ও দুর্বল শিল্পগুলির পুনরুজ্জীবন ইত্যাদি কয়েকটি মূল বৃদ্ধি ক্ষেত্রে অগ্রগতি দ্রুততর করার উদ্দেশ্যে এ বছরে অতিরিক্ত বরাদ্দের জন্য রাজ্যসরকার পরিকল্পনা কমিশনের কাছে প্রস্তাব দিয়েছিলেন। পরিকল্পনা কমিশন বর্তমান বছরে নিম্নলিখিত অতিরিক্ত বরাদ্দগুলি করতে রাজী হয়েছেনঃ

(ক) কংসাবতী প্রকল্পের জন্য ১ কোটি টাকা।

(খ) সাঁওতালডিহি বিদ্যুৎ প্রকল্পের প্রথম ও দ্বিতীয় ইউনিটের জন্য ৪·৬৭ কোটি টাকা।

(গ) বন্ধ ও দুর্বল শিল্প ক্ষেত্রের জন্য অতিরিক্ত ৭০ লক্ষ টাকা।

সুতরাং বর্তমান বছরে পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ ৭৩·৫২ কোটি টাকা থেকে বেড়ে ৭৯·৮৯ কোটি টাকায় দাঁড়াবে। নিচে এই হিসাব বিস্তৃতভাবে দেখানো হ'লঃ

| | (কোটি টাকার) |
|---|---|
| (১) মূল পরিকল্পনা বিনিয়োগ .. .. .. | ৭৩·৫২ |
| (২) কংসাবতীর জন্য অতিরিক্ত বরাদ্দ .. ... ... | ১·০০ |
| (৩) বিদ্যুৎশক্তির জন্য অতিরিক্ত বরাদ্দ ... ... .. | ৪·৬৭ |
| (৪) বন্ধ ও দুর্বল শিল্পগুলির জন্য অতিরিক্ত বরাদ্দ | ০·৭০ |
| মোট ... | ৭৯·৮৯ |

পরিকল্পনায় বিনিয়োগের মোট ৭৯·৮৯ কোটি টাকার মধ্যে কেন্দ্রীয় সহায়তার পরিমাণ হ'ল ৪৬·৩৪ কোটি টাকা এবং রাজ্য সম্পদের পরিমাণ হ'ল ৩৩·৫৫ কোটি টাকা।

**১৯৭৩-৭৪ সালের জন্য পরিকল্পনা বিনিয়োগ**

পশ্চিমবঙ্গের জরুরী সমস্যাগুলির পরিপ্রেক্ষিতে পরিকল্পনা কমিশন ১৯৭৩-৭৪ সালে ৯০ কোটি টাকার পরিকল্পনা বিনিয়োগে সম্মত হন: এর মধ্যে কেন্দ্রীয় সহায়তার পরিমাণ হবে নির্দিষ্ট পরিকল্পগুলির জন্য ২·৭৭ কোটি টাকার বিশেষ ঋণ সহায়তা সহ ৫৩·৬৬ কোটি টাকা এবং রাজ্য সম্পদের পরিমাণ হবে ৩৬·৩৪ কোটি টাকা। যদি চতুর্থ পরিকল্পনার মূল আয়তন ৩২২·৫০ কোটি টাকা রাখা হ'ত তা হ'লে ১৯৭৩-৭৪ সালের বার্ষিক পরিকল্পনার আয়তন ৯০ কোটি টাকার মত এত উচ্চ অঙ্কের না হয়ে ৭৬·২৫ কোটি টাকা হ'ত।

**পশ্চিমবঙ্গের চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনা—সামগ্রিক কৃতিত্ব**

পশ্চিমবঙ্গে চতুর্থ পরিকল্পনার জন্য আনুমানিক বিনিয়োগ নিম্নোক্তরূপঃ

| | | | (কোটি টাকার হিসাবে) |
|---|---|---|---|
| ১৯৬৯-৭০ (প্রকৃত) | ... | ... | ৪৫·৭৯ |
| ১৯৭০-৭১ (প্রকৃত) | ... | ... | ৫৪·০৮ |
| ১৯৭১-৭২ (প্রকৃত) | ... | ... | ৬৬·৪৯ |
| ১৯৭২-৭৩ (সংশোধিত) | ... | ... | ৭৯·৮৯ |
| ১৯৭৩-৭৪ (বাজেট) | ... | ... | ৯০·০০ |
| | মোট | ... | ৩৩৬·২৫ |

পশ্চিমবঙ্গে বৃহত্তর উন্নয়নমূলক ব্যয়ের প্রয়োজনীয়তা বিবেচনা ক'রে কেন্দ্রীয় সরকার রাজ্যকে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে আলাপ-আলোচনার মাধ্যমে ঋণ সংগ্রহ এবং রাজ্য উদ্যোগগুলির বাজার ঋণ প্রভৃতির পরিমাণ ৩১·৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ৬৩ কোটি টাকা করার অনুমতি দেন। ফলে পশ্চিমবঙ্গ পরিকল্পনার বিনিয়োগ মূল লক্ষ্য ৩২২·৫০ কোটি টাকা থেকে বাড়িয়ে ৩৩৬·২৫ কোটি টাকা করা সম্ভব হয়েছে।

বর্ধিত চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় উন্নয়ন পরিকল্পগুলিতে, বিশেষ ক'রে বিদ্যুৎশক্তিতে, কৃষিতে এবং সেচে বিপুল বিনিয়োগ যথেষ্ট পরিমাণে উৎপাদন বৃদ্ধি করবে। এইসব উন্নয়নমূলক পরিকল্পের মৌলিক লক্ষ্য হ'ল অর্থনীতির উন্নয়ন ত্বরান্বিত করা ও কর্মনিয়োগের সুযোগ সৃষ্টি করা।

[3-20—3-30 p.m.]

**ভূমিসংস্কার**

কৃষি জোতের সর্বোচ্চ সীমা প্রয়োগ এবং ভূমিহীন শ্রমিক ও প্রান্তিক উৎপাদনকারীদের মধ্যে উদ্বৃত্ত জমি বণ্টন গ্রামাঞ্চলে বেকারি ও আধা-বেকারির সমস্যার মোকাবিলায় অনেকটা সাহায্য করবে। ভূমিসংস্কার শুধু বেকারি ও আধা-বেকারির সমস্যার উপরই প্রতিক্রিয়া সৃষ্টি করবে না, এর ফলে যেসব এলাকায় জনগণের শতকরা বৃহদংশ বাস করেন সেইসব এলাকায় আয়ের বৈষম্য দূরীকরণেও সাহায্য করবে।

বৈপ্লবিক ভূমিসংস্কার পল্লী অর্থনীতির সমাজতান্ত্রিক রূপান্তর সাধনে একটি গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে পারে। মধ্যস্বত্ব বিলোপ ভূমি সংস্কারের ইতিহাসে গুরুত্বপূর্ণ একটি পদক্ষেপ হ'লেও মধ্যস্বত্ব বিলোপ-পরবর্তী ভূমি সংস্কার ব্যবস্থাগুলি কার্যকর করার কাজ জটিলতাপূর্ণ। ভূমিসংস্কারের বৈপ্লবিক কর্মনীতির বলিষ্ঠ রূপদান খুব কঠিন কাজ হ'লেও সরকার এই কাজ সুসম্পন্ন করতে বদ্ধপরিকর।

১৯৫৫ সালের সম্পত্তি অধিগ্রহণ আইন কার্যকর হওয়ায় এ পর্যন্ত এই রাজ্যে সরকারে বর্তানো মোট জমির পরিমাণ ২৪·৪১ লক্ষ একর (কৃষি জমি ৯·৩৬ লক্ষ একর, অকৃষি জমি ৫·৩৯ লক্ষ একর এবং বনভূমি ৯·৬৬ লক্ষ একর=২৪·৪১ লক্ষ একর)। বড় জোতদারগণ কর্তৃক বেনামী ও অন্যান্য গোপন উপায়ে রাখা জমি উদ্ধারের বিশেষ অভিযান অব্যাহতভাবে চলেছে এবং প্রতি মাসে গড়ে প্রায় ৫,০০০ একর জমি উদ্ধার করা হচ্ছে। ১৯৭১ সালের ভূমিসংস্কার সংশোধনী আইনের বলে জমির সর্বোচ্চ সীমা কমিয়ে দেওয়া হয়েছে এবং সংশোধিত সর্বোচ্চ সীমা অনুসারে প্রায় ৪৯,০০০ একর জমি সরকারে বর্তেছে। অনুমান করা যায় যে, ভূমিহীন শ্রমিক ও প্রান্তীয় কৃষকদের মধ্যে পুনর্বণ্টনের জন্য আরও ২ থেকে ৩ লক্ষ একর অতিরিক্ত কৃষি জমি রাজ্যসরকারের হাতে আসবে। এ পর্যন্ত সরকারে ন্যস্ত ৪·৩০ লক্ষ একর কৃষি জমি বণ্টন

করা হয়েছে—যেসব কৃষকের জমি নেই কিংবা কম জমি আছে তাঁদের মধ্যে বণ্টন করা হয়েছে ৩·৮২ লক্ষ একর এবং উন্নয়ন প্রকল্পগুলি রূপায়ণের জন্যে সরকারের বিভিন্ন বিভাগকে দেওয়া হয়েছে ০·৪৮ লক্ষ একর জমি। সরকারে ন্যস্ত বনভূমি উন্নয়নের জন্য বন বিভাগকে দেওয়া হয়েছে। বর্গাদারদের অধিকার রক্ষার জন্য সকল প্রকার প্রয়াস করা হচ্ছে এবং ভূমিসংস্কার প্রশাসন ও পুলিসকে নির্দেশ দেওয়া হয়েছে যে, অধিকার রক্ষা বিষয়ে তাঁরা যেন নথিভুক্ত এবং নথিভুক্ত নন এমন বর্গাদারদের ভিন্ন দৃষ্টিতে না দেখেন।

পাঁচটি জেলায় অর্থাৎ দার্জিলিঙ, পশ্চিম দিনাজপুর, হুগলি, মুর্শিদাবাদ ও বাঁকুড়ায় খতিয়ান সংশোধনের জন্য সমীক্ষা ও জরিপের কাজ হাতে নেওয়া হয়েছে। তহশীলদারদের মাধ্যমে খতিয়ান সমসাময়িক করার আর একটি পরিকল্পও হাতে নেওয়া হয়েছে।

**কৃষি**

এই রাজ্য তীব্র খরায় ভোগার ফলে খারিফ শস্যের ভয়ানক ক্ষতি হয়েছে। এই অবস্থায় প্রথমত সেচের সুবিধা সম্প্রসারণ ক'রে খারিফ শস্যের ক্ষতিপূরণের জন্য রবিশস্যের নিবিড় চাষে সহায়তাকল্পে ভারত সরকার ১৪ কোটি টাকা ঋণ দিয়েছেন।

আমাদের উদ্দেশ্য হ'ল উচ্চ ফলনশীল শ্রেণীর শস্য চাষ সম্প্রসারণ করে এবং একাধিক শস্য উৎপাদন কর্মসূচি চালু ক'রে খাদ্যোৎপাদন বৃদ্ধি করা। ১৯৭৩-৭৪ সালের জন্য আমরা স্থির করেছি যে, ১৯৬৭-৬৮ সালে যেখানে ৭৭,০০০ একর জমিতে গম চাষ ছিল সেখানে ১৫ লক্ষ একর জমিতে উচ্চ ফলনশীল শ্রেণীর গম চাষ করা হবে। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে অতিরিক্ত আরও ১৯ লক্ষ একর জমি বহুমুখী চাষের আওতায় আসবে। এইসব ব্যবস্থার ফলে কৃষি উৎপাদন বৃদ্ধি পাবে এবং গ্রামগুলিতে আরও কর্মনিয়োগের সুযোগ সৃষ্টি হবে।

গ্রামীণ অর্থনীতির সর্বাঙ্গীণ উন্নয়নের উদ্দেশ্যে এই সরকার একটি সুসংবদ্ধ অঞ্চল উন্নয়ন কর্মসূচি অনুমোদন করেছেন। প্রত্যেক জেলায় একটা নির্দিষ্ট এলাকা ঠিক ক'রে সংস্থাগত অর্থসংস্থানের মাধ্যমে এইসব অঞ্চলে সুসংহতভাবে সর্বপ্রকার প্রয়োজনীয় কৃষিসাহায্য প্রয়োগ এই কর্মসূচির সাধারণ কর্মনীতি। এই কর্মসূচি প্রকৃতিতে মূলত কৃষিবিষয়ক হ'লেও এর মধ্যে পশুপালন, মৎস্যচাষ, দুগ্ধোৎপাদন প্রভৃতি সহায়ক কার্যক্রম নিহিত আছে।

**কতিপয় কর্মনিয়োগ পরিকল্প**

জনসংখ্যার ৭০ শতাংশের বেশি কৃষি থেকে জীবিকা অর্জন করেন। নিকট ভবিষ্যতে শিল্পায়নের যে গতি অনুমান করা যেতে পারে তা কৃষিক্ষেত্রের বেকার ও আধা-বেকারদের বিপুল সংখ্যার জন্য কর্মসংস্থান করার পক্ষে যথেষ্ট হবে না। সুতরাং সেচের সুবিধা, সার, বীজ, যন্ত্রপাতি ও কৃষি সরঞ্জাম, ঋণ এবং বিপণনের সুযোগ দিয়ে কৃষিকে বিভিন্নমুখী ও নিবিড় করার এক বিরাট কর্মসূচির মাধ্যমে গ্রামাঞ্চলের কৃষিজীবী ও ক্ষুদ্র উৎপাদকদের অধিকতর উৎপাদনশীল কৃষিজীবীতে পরিণত করার ব্যবস্থা আমাদের করতে হবে। পশুপালন, মৎস্যচাষ, দুগ্ধ উৎপাদন প্রভৃতিও গ্রামাঞ্চলের লোকদের আয় বৃদ্ধি করবে। নিবিড় চাষ ও একাধিকবার ফসল উৎপাদনের মাধ্যমে গ্রামাঞ্চলে প্রান্তিক কৃষক ও ক্ষুদ্র উৎপাদকদের অবস্থা উন্নয়নের জন্যই আমাদের সকল উন্নয়ন কর্মসূচি পরিকল্পিত ও প্রযুক্ত। কৃষকেরা যদি বছরে দু' থেকে তিনটি ফসল উৎপাদন করতে পারেন তবে গ্রামাঞ্চলে বেকারি ও আধা-বেকারি সমস্যা সমাধানে যথেষ্ট সহায়তা হবে। এই রাজ্যে উন্নয়নের যে ধাঁচ অনুসৃত হচ্ছে তা থেকে দেখা যাবে যে, কৃষি, সেচ ও গ্রামীণ বৈদ্যুতীকরণ, কুটির ও ক্ষুদ্র শিল্প এবং শিল্প-সম্প্রসারণের উপরই সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে।

চলতি বছরে তীব্র খরা হয়েছে এবং রাজ্যসরকার মুখ্যত গ্রামাঞ্চলের জনগণের দুর্বলতর অংশকে সাহায্য করার জন্য ত্রাণ ব্যবস্থায় প্রায় ২৩·৪৮ কোটি টাকা ব্যয় করেন। টেস্ট রিলিফ খাতে ব্যয়িত ৭১২ লক্ষ টাকা বেকারদের যথেষ্ট কাজ দিয়েছে।

এ ছাড়া, রবি-চাষ নিবিড় করার জন্য সেচের উদ্দেশ্যে কেন্দ্র থেকে ১৪ কোটি টাকার সহায়তা নিয়ে পশ্চিমবঙ্গে একটি জরুরী কর্মসূচি চালু করা হয়েছে। উৎপাদন বৃদ্ধি ও কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণে এই কর্মসূচি সহায়তা করছে।

কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য এবং গ্রামাঞ্চলের বেকারি ও আধা-বেকারির বিশেষ সমস্যার মোকাবিলার জন্য চলতি বছরে নিচের পরিকল্পগুলি হাতে নেওয়া হয়েছেঃ

(ক) ক্ষুদ্র কৃষিজীবীদের উন্নয়ন পরিকল্প।

(খ) দার্জিলিঙ, হুগলি, পশ্চিম দিনাজপুর, পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় প্রান্তীয় কৃষক ও ক্ষেতমজুরদের উন্নয়ন পরিকল্প।

(গ) গ্রামাঞ্চলে কর্মসংস্থানের জন্য যে জরুরী কর্মসূচি আছে তাতে যে কেবল কর্মসংস্থানই হবে তাই নয়, সেচ, জল নিষ্কাশন, ভূমি সংরক্ষণ, বন সৃজন, রাস্তা তৈয়ার প্রভৃতির ক্ষেত্রে স্থায়ী সম্পদেরও সৃষ্টি হবে। চলতি বছরে এই পরিকল্পে ২·৯১ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে; আগামী বছরে সংস্থানের পরিমাণ হল ৪·৫০ কোটি টাকা।

(ঘ) খরাপ্রবণ এলাকার কর্মসূচি।

(ঙ) নিবিড় গ্রামীণ কর্মসংস্থানের অগ্রগামী কর্মসূচি।

এগুলি ছাড়াও বিশেষ কর্মসংস্থান কর্মসূচির জন্য চলতি বছরে ২·১৮ কোটি টাকার সংস্থান আছে। এই কর্মসূচিতে উন্নয়ন বিভাগ অশিক্ষিত এবং শিক্ষিত এই উভয় শ্রেণীর লোকদের জন্যই কর্মসংস্থানের কতিপয় পরিকল্প গ্রহণ করেছেন।

ভারত সরকারও আগামী বছরে দেশের সর্বত্র ৫,০০,০০০ শিক্ষিত লোকের জন্য কর্মসংস্থানের সুযোগ দেওয়ার উদ্দেশ্যে একটি বিশেষ কর্মসূচি তৈরি করছেন।

সরকার কুটির ও ক্ষুদ্র শিল্প উন্নয়নের মাধ্যমে কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করেছেন। রাজ্যে তাঁত শিল্প উন্নয়নের জন্য এই সরকার তাঁতজাত দ্রব্য বিক্রির উপর রিবেট, কার্যকরী মূলধন সরবরাহ, তুলা, রেশম ও পশম বয়নকারীদের ঋণদান, মূলধনের সুদের উপর ছাড় প্রভৃতি কয়েক রকমের সুযোগ-সুবিধা দিচ্ছেন। উপরোক্ত পরিকল্পগুলি প্রায় ২০,০০০ লোকের (সরাসরি এবং সহায়কভাবে) কর্মসংস্থান করবে।

১৬-দফা কর্মসূচির আওতায় সরকার ১৯৭১-এর ১লা অক্টোবর থেকে এক বছরের মধ্যে ২,০০০ ক্ষুদ্র শিল্প সংস্থা স্থাপনের লক্ষ্য স্থির করেছিলেন। ঐ সময়ে ২,০৮৬টি সংস্থা স্থাপন সম্ভব হয়েছে; ফলে ১৩,৫৪১ জন লোকের কর্মসংস্থান হয়েছে।

এই আর্থিক বছরে রাজ্যসরকার গ্রামাঞ্চলে ১,০০০টি নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপন মঞ্জুর করেছেন। সরকার এইসব বিদ্যালয়ে ৩,০০০ শিক্ষক নিয়োগও মঞ্জুর করেছেন। এ ছাড়া, অতিরিক্ত ছাত্র ভর্তির মোকাবিলার জন্য চালু বিদ্যালয়ে গ্রামাঞ্চলে ৩০০ এবং কলকাতা ও অন্যান্য পৌর অঞ্চলে ২০০, এই মোট ৫০০ অতিরিক্ত শিক্ষকের নিয়োগও মঞ্জুর করা হয়েছে। একটি বিশেষ কর্মসংস্থান কর্মসূচি অনুসারে শিক্ষা বিভাগ রাজ্যের বিভিন্ন অংশে ৬০০টি পাঠশালা ও ৫০০টি টিউটোরিয়াল কেন্দ্র স্থাপন মঞ্জুর করেছেন।

কন্ট্রাক্টর হিসাবে পূর্ত দপ্তর বেকার ইঞ্জিনীয়ারদের তালিকাভুক্ত করছেন এবং বেকার ইঞ্জিনীয়ারদের রেজিস্ট্রিকৃত সমবায় সমিতিগুলিকে অগ্রাধিকার দেওয়া হচ্ছে। জরিপ এবং ভূমি অনুসন্ধান পরিকল্পগুলি সম্পর্কে প্রযুক্তিবিদ ও অ-প্রযুক্তিবিদদের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করা হচ্ছে।

পশুপালন বিভাগের অধীনে রাজ্যের সর্বত্র ১,১০০ যুবককে সংগ্রহ করে দুগ্ধ উৎপাদন ও পশুপক্ষী পালনের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

সরকারের স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগ বেকার যুবকদের স্টেট ক্যারেজ পারমিট দিচ্ছেন এবং চ্যাসির কোটার একটি উল্লেখযোগ্য অংশ তাদের জন্য সংরক্ষণ ক'রে রাখা হচ্ছে। এ ছাড়া সরকারের ১৭ হাজার এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের ১০ হাজার খালি পদ পূরণের জন্য বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

**কুটির ও ক্ষুদ্র শিল্প**

বেকারি এবং আধা-বেকারি সমস্যার মোকাবিলায় এবং গ্রামীণ সমৃদ্ধি বৃদ্ধিতে একটি নিশ্চিত ভূমিকা গ্রহণ করবে কুটির ও ক্ষুদ্র শিল্পগুলি।

ইতিপূর্বেই উল্লেখ করা হয়েছে যে, ২,০৮৬টি ক্ষুদ্র শিল্প সংস্থা স্থাপন করা হয়েছে। এ ছাড়া, এ পর্যন্ত বিভিন্ন সমবায় সমিতি ও ব্যক্তিকে ১,৮১৩টি শক্তিচালিত তাঁত বরাদ্দ করা হয়েছে।

শিল্প অঞ্চলগুলিতে শিল্প এস্টেট স্থাপনের কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এইসব এস্টেটে প্রয়োজনীয় সব জিনিসের সুযোগ-সুবিধা থাকবে। বিদ্যুৎ, জল নিষ্কাশন প্রভৃতির ন্যায় প্রয়োজনীয় সুযোগ-সুবিধা সহ দুর্গাপুরে ১২·৭০ একর জমিতে ৭১টি প্লটের উন্নয়ন কাজ ইতিমধ্যে সমাপ্ত হয়েছে। মানিকতলায় সি এম পি ও-র অধীনে কাজ-তথা-শিক্ষণ কেন্দ্রটি সম্পূর্ণ হয়েছে।

বেকার প্রযুক্তিবিদদের জন্য ৩৫ লক্ষ টাকার একটি পরিকল্প মঞ্জুর করা হয়েছে। এই পরিকল্পে বৃত্তির ভিত্তিতে ক্ষুদ্র শিল্পে বেকার প্রযুক্তিবিদদের শিক্ষণ ও সংযুক্তির ব্যবস্থা আছে।

পশ্চিমবঙ্গে দুর্গাপুর, তমলুক, বারাসত ও দার্জিলিঙ-এ চারটি গ্রামীণ শিল্প প্রকল্প চালু আছে। প্রত্যেকটির অধীনে আছে তিন থেকে পাঁচটি ক'রে সমষ্টি উন্নয়ন ব্লক। সব ক'টি প্রকল্পের কাজেই অগ্রগতি অব্যাহত আছে এবং গ্রামাঞ্চলে কর্মসংস্থানে তাদের কৃতিত্বও উল্লেখযোগ্য। গত আর্থিক বছরের শেষে এইসব প্রকল্পের প্রায় ২৭ হাজার ব্যক্তির কর্মসংস্থান হয়েছিল।

**শিল্প**

নতুন বিনিয়োগের প্রস্তাব অব্যাহত গতিতে আসতে থাকায় পশ্চিমবঙ্গের অর্থনীতিতে পুনরুজ্জীবনের স্বাভাবিক লক্ষণ দেখা গেছে। কেন্দ্রীয় সরকারের অধীনে কয়েকটি সরকারী উদ্যোগ নতুন কয়েকটি প্রকল্পের আয়োজন করেছে। এগুলির মধ্যে আছে সোডা অ্যাশ ও মেথানল প্ল্যান্ট সহ হলদিয়ায় একটি সার কারখানা, একটি নিম্নতাপের কার্বনাইজেশন প্ল্যান্ট এবং গ্রে-কটন প্রক্রিয়াকরণের একটি প্ল্যান্ট। হলদিয়ায় একটি বড় জাহাজ নির্মাণ কেন্দ্র স্থাপন, হলদিয়া তৈল শোধনাগারের ক্ষমতা সম্প্রসারণ এবং হলদিয়া নিম্নাঞ্চলে একটি পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সে ব্যবহারের উদ্দেশ্যে যথেষ্ট পরিমাণ ন্যাপথা ও পরে এথাইলিন উৎপাদনের জন্য একটি ক্র্যাকার ইউনিট গঠনের উজ্জ্বল সম্ভাবনা দেখা দিয়েছে।

পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন কর্পোরেশনকে ৬ ফিলমেন্ট নাইলন সুতা, গাড়ির টায়ার ও টিউব, হালকা ধরনের যানবাহন, সিমেন্ট, টি ভি সেট, ইলেকট্রনিক শিল্পগোষ্ঠীর অর্ধবাহক দফার জিনিস, বেতার প্রেরক যন্ত্রাদি, ঘড়ি প্রভৃতি কতকগুলি নতুন শিল্প গ'ড়ে তোলার নির্দেশ দেওয়া হয়েছে।

এই সরকার কার্যভার গ্রহণ করার পর প্রায় ৪৮ কোটি টাকা লগ্নির ১০০টিরও বেশি আবেদন পাওয়া গিয়েছে। ১৯৭২-এর এপ্রিল থেকে ডিসেম্বর মাস পর্যন্ত ৩৩·৫০ কোটি টাকার অনুমোদিত মূলধন সহ ৩৩০টি নতুন কোম্পানি রেজিস্ট্রি করা হয়েছে।

কতকগুলি খনিজ দ্রব্য সার্থকভাবে বাণিজ্যিক কাজে লাগানোর উদ্দেশ্যে ইতিমধ্যে একটি খনিজ দ্রব্য উন্নয়ন ও বাণিজ্য কর্পোরেশন রেজিস্ট্রি করা হয়েছে এবং যথেষ্ট পরিমাণে পাথর পাওয়া যায় এমন কয়েকটি অনগ্রসর জেলায় পাথর সংগ্রহের কাজ আরম্ভ করা হচ্ছে।

**সরকারী ক্ষেত্রের উদ্যোগ**

সরকারী ক্ষেত্রের উদ্যোগগুলির কার্যোন্নতি সাধনের জন্য এই সরকার কার্যকরী ব্যবস্থা অবলম্বন করেছেন। দুর্গাপুর প্রোজেক্টস্ লিমিটেডের যে ক্ষতির পরিমাণ ১৯৭০-৭১ সালে ছিল ৩·৬৪ কোটি টাকা এবং ১৯৭১-৭২ সালে ছিল ৩·৭৬ কোটি টাকা, তা ১৯৭২ সালে এপ্রিল থেকে ডিসেম্বর মাসের মধ্যে কমিয়ে ৬০ লক্ষ টাকায় দাঁড় করানো হয়েছে। ১৯৭২ সালের জানুয়ারি মাসে ওয়েস্টিং হাউস স্যাক্সাবী ফার্মার লিমিটেডের মাসিক উৎপাদনের মূল্য ছিল ২·৩ লক্ষ টাকা; ১৯৭৩ সালের জানুয়ারি মাসে এই উৎপাদনের পরিমাণ বেড়ে হয়েছে প্রায় ২২·৯৫ লক্ষ টাকা। ১৯৭২ সালে কল্যাণী স্পিনিং মিল্স্-এর গড় মাসিক উৎপাদন ছিল প্রায় ২৪ লক্ষ টাকা, কিন্তু এখন এই উৎপাদন বেড়ে মাসে প্রায় ৩৫ লক্ষ টাকা হয়েছে।

**সেচ**

ময়ূরাক্ষী, ডি ভি সি এবং কংসাবতী এই তিনটি বৃহৎ সেচ প্রকল্প এবং অন্যান্য মাঝারি ও ক্ষুদ্র মৃত্তিকার উপরিতল-বাহিত সেচ প্রকল্প থেকে বর্তমানে প্রায় ২০ লক্ষ একর জমিতে জল যোগানো হচ্ছে। আশা করা যায় যে, ১৯৭৩-এর জুন নাগাত কুমারী বাঁধের কাজ শেষ হ'লে এবং দক্ষিণ পাড়ে জল বিতরণ ব্যবস্থার বৃহদংশের কাজ শেষ হ'লে ১৯৭৪-এর খারিফ মরসুমে সেচের জল সরবরাহের পরিমাণ বর্তমানের ৩ লক্ষ ৫০ হাজার একর থেকে বেড়ে ৬ লক্ষ ৫০ হাজার একর হবে। এই লক্ষ্যে উপনীত হবার জন্য ১৯৭২-৭৩-এ কংসাবতী পরিকল্পের বরাদ্দ ১ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪-এ ২ কোটি টাকা বাড়ানো হয়েছে।

পশ্চিমবঙ্গে জল নিষ্কাশন এবং বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পগুলি সেচ পরিকল্পের ন্যায়ই গুরুত্বপূর্ণ। বন্যা নিয়ন্ত্রণের জন্য পরিকল্পনার বরাদ্দ যথেষ্ট না হওয়ায় পাঁচটি অগ্রাধিকারপ্রাপ্ত পরিকল্প দ্রুত সম্পূর্ণ করার জন্য চতুর্থ পরিকল্পনার শেষ দুই বছরে ভারত সরকার ১১ কোটি টাকার পরিকল্পনা-বহির্ভূত ঋণ-সহায়তা দিতে রাজি হয়েছেন। আলোচ্য পাঁচটি পরিকল্প হ'ল (১) নিম্ন দামোদর উপত্যকার উন্নয়ন পরিকল্প, (২) দুবদা বেসিন জল নিষ্কাশন পরিকল্প, (৩) মগরাহাট বেসিন জল নিষ্কাশন পরিকল্প, (৪) মহানন্দা বাঁধ নির্মাণ পরিকল্প, এবং (৫) করলা নদীর গতিপথ পরিবর্তন পরিকল্প। এই পাঁচটি পরিকল্পের কাজ শেষ হ'লে খাদ্য উৎপাদনের জন্য বিপুল পরিমাণ জমি পাওয়া যাবে—বর্তমানে এইসব জমি বন্যার প্রকোপের আওতায় আছে এবং এখানে জল নিষ্কাশনেরও ব্যবস্থা নেই। এই পরিকল্পগুলি রূপায়ণের ফলে গ্রামাঞ্চলে বিশেষ কর্মসংস্থানের সুযোগ দেখা দেবে।

**বিদ্যুৎ**

এই রাজ্যে বিদ্যুতের তীব্র ঘাটতি থাকায় এবং অর্থনীতির আধুনিকীকরণে বিদ্যুতের গুরুত্বপূর্ণ ভূমিকার কথা স্মরণ রেখে চলতি বছরের পরিকল্পনায় বিদ্যুতের জন্য বরাদ্দ ৪·৬৭ কোটি টাকা বাড়ানো হয়েছে। এর ফলে সান্তালডিহিতে ১২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের প্রথম দু'টি ইউনিট সম্পূর্ণ করা সম্ভব হবে। এ বছর যথাক্রমে জুন ও ডিসেম্বর মাসে এই দু'টি ইউনিটে বিদ্যুৎ উৎপাদন আরম্ভের সম্ভাবনা আছে। সান্তালডিহিতে ১২০ মেগাওয়াটের তৃতীয় ও চতুর্থ ইউনিট দু'টির সম্পর্কে অগ্রিম কাজ এবং ব্যান্ডেলের ২২০ মেগাওয়াটের পঞ্চম ইউনিটের অগ্রিম কাজের প্রস্তাব পরিকল্পনা কমিশনের বিবেচনাধীন আছে।

উত্তরবঙ্গ ও সুন্দরবনে বিদ্যুৎ উৎপাদনের বৈষম্য দূরীকরণের উদ্দেশ্যে সর্বাধিক পরিমাণে জলসম্পদ ব্যবহার ক'রে এবং সংলগ্ন আসাম ও বিহার রাজ্য থেকে বিদ্যুৎ ধার ক'রে সরকার উত্তরবঙ্গে বিদ্যুতের সরবরাহের সম্ভাবনা বৃদ্ধির চেষ্টা করছেন। উত্তরবঙ্গের পাহাড় অঞ্চলের জরুরী প্রয়োজন মেটানোর বিশেষ দায়িত্ব দিয়ে রাজ্য বিদ্যুৎ পর্ষদের একটি হিমালয় শাখা খোলা হয়েছে।

কৃষি, সেচ এবং ক্ষুদ্র ও কুটির শিল্প উন্নয়নে গ্রামীণ বিদ্যুৎ সরবরাহ গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে। সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে কর্মসংস্থানের সুযোগও যথেষ্ট বৃদ্ধি পাবে। ১৯৪৭ থেকে ১৯৭২-এর ১৯এ মার্চ পর্যন্ত যেখানে ৩,৩২৮টি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হয়েছিল সেখানে ১৯৭২-এর এপ্রিল থেকে ১৯৭৩-এর ফেব্রুয়ারি পর্যন্ত ২,২৮০টি গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়া হয়েছে।

**সড়ক ও গৃহ**

বড় বড় রাস্তার সঙ্গে যতগুলি সম্ভব গ্রামের সংযোগ স্থাপনের জন্য চতুর্থ পরিকল্পনায় উপযুক্ত পরিমাণ গ্রামীণ সড়ক তৈরির উপরে গুরুত্ব আরোপ করা হয়েছে। ১৯৭২-৭৩-এ তৃতীয় পরিকল্পনার বকেয়া ৬৭৫ মাইল রাস্তার কাজ হচ্ছিল। এ ছাড়া একটি চতুর্থ পঞ্চবার্ষিক সড়ক উন্নয়ন পরিকল্পনাও রচনা করা হয়েছে; এতে ২ হাজার মাইল নতুন রাস্তা ও ৪৬টি বড় সেতু তৈরির কথা আছে। পর্যায়ক্রমে নতুন রাস্তা তৈরির কাজ শুরু হয়েছে।

এ বছরে প্রায় ১৪০ মাইল রাস্তা উন্নয়নের কাজ শেষ হবে। এ বছরে যান চলাচলের জন্য পাঁচটি বড় সেতু খুলে দেওয়া হয়েছে এবং এরূপ চারটি অন্য সেতুর প্রারম্ভিক কাজও চলছে। পরবর্তী আর্থিক বছরে আরও ১৭০ মাইল রাস্তা তৈরির কাজ শেষ হবে ব'লে আশা করা হচ্ছে।

কেন্দ্রীয় অঞ্চলে যেসব রাস্তা তৈরির পরিকল্পের কাজ চলছে তার মধ্যে হলদিয়া সংযোগ সড়ক (এন এইচ ৪১), ফরাক্কা বাঁধের উভয় দিকে এন এইচ ৩৪-এর পুনর্বিন্যস্ত অংশ, এন এইচ ২-এর আসানসোল পার্শ্বপথ এবং বেলঘরিয়া এক্সপ্রেস সড়কের উল্লেখ করা যেতে পারে।

চলতি পরিকল্পনাকালে ১২ হাজার ফ্ল্যাট তৈরি হবে। গৃহনির্মাণ সমস্যা অধিকতর উদ্যম সহ ও দ্রুতভাবে শেষ করার উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ গৃহনির্মাণ পর্ষদ বাজার থেকে এবং সংস্থাগত ঋণ সংগ্রহ করে সম্পদ সংগ্রহের চেষ্টা করবেন। গৃহনির্মাণ এবং নগর উন্নয়ন কর্পোরেশন (হাডকো) ইতিমধ্যেই কালীদহ উপ-নগর পরিকল্প রূপায়ণের জন্য ১৪৮·২০ লক্ষ টাকা ঋণ মঞ্জুর করেছেন।

**শিক্ষা**

এই আর্থিক বছরে রাজ্য সরকার গ্রামাঞ্চলে ১,০০০ নতুন প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করেছেন। এইসব বিদ্যালয়ে ৩,০০০ শিক্ষক কাজ পাবেন, পূর্বেই এ কথা বলা হয়েছে। এর মধ্যে কয়েকটি শর্ত সাপেক্ষে গৃহনির্মাণের জন্য ৩৩০টি বিদ্যালয় সরকারের কাছ থেকে অনুদান পাবে।

এই সরকার সাহায্যক অনুদান ব্যবস্থার যে বিকেন্দ্রীকরণ করেছেন তার ফলে বিদ্যালয় পরিদর্শকদের মাধ্যমে প্রতি জেলায় সাহায্যক অনুদান বিতরণ নিশ্চিত করা হয়েছে। এতে শিক্ষকরা দ্রুত বেতন লাভে সহায়তা পাবেন। ১৯৭২-এর ১লা জুলাই থেকে প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষকগণের বেতন মাসে ৭ টাকা ক'রে বৃদ্ধি করা হয়েছে।

**চিকিৎসা ও জনস্বাস্থ্য**

বর্তমানে এ রাজ্যে হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে প্রায় ৪১ হাজার শয্যা আছে। ১৯৭২-৭৩-এ নতুন প্রায় ৫০০ শয্যা খোলা হয়েছে এবং ১৯৭৩-৭৪-এ আরও ৩,৩০০ নতুন শয্যা খোলা হবে।

সরকারী নীতি হল জেলা ও মহকুমা হাসপাতালগুলির মান উন্নয়ন। এইসব হাসপাতালে বিশেষজ্ঞ চিকিৎসকের ব্যবস্থা করাও সরকারের নীতি। জলপাইগুড়ি, বর্ধমান, মেদিনীপুর, পুরুলিয়া এবং হাওড়ার জেলা হাসপাতালগুলিতে এবং বারাসত, বনগাঁ, তমলুক, আরামবাগ, দুর্গাপুর ও চন্দননগরের মহকুমা হাসপাতালগুলিতেও নির্মাণকার্যের অগ্রগতি হচ্ছে। ডায়মণ্ড হারবারে একটি নতুন মহকুমা হাসপাতাল খোলা হয়েছে। কালনা, রাণাঘাট, ঘাটাল এবং

লালবাগে নতুন মহকুমা হাসপাতাল তৈরি হচ্ছে। সি এম ডি এ-র কর্মসূচির অধীনে ভাটপাড়ায় ৬৮টি শয্যার একটি সাধারণ হাসপাতাল এবং কামারহাটিতে ও দক্ষিণ হাওড়ায় ১৩৮টি শয্যা-বিশিষ্ট হাসপাতাল ও বেহালায় ২৫০টি শয্যা-বিশিষ্ট হাসপাতাল নির্মাণ মঞ্জুর করা হয়েছে।

৬,১০০ শয্যা-বিশিষ্ট ২৮৮টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ৫২৬টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ করা হয়েছে। সরকার ১৯০টি স্বাস্থ্যকেন্দ্র নির্মাণেরও নির্দেশ দিয়েছেন। বিদ্যুৎ পরিবহণ লাইনের তিন কিলোমিটার দূরত্বের মধ্যে সকল স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সরবরাহের একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। প্রথম পর্যায়ে ১২২টি স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সরবরাহ করা হয়েছে। দ্বিতীয় পর্যায়ে ৮৬টি স্বাস্থ্যকেন্দ্রে বিদ্যুৎ সরবরাহ কর্মসূচিও শীঘ্রই সম্পূর্ণ হবে ব'লে আশা করা যাচ্ছে।

জল-সরবরাহের একটি জরুরী কর্মসূচি অনুযায়ী ২২,২৪৬টি নলকূপ এবং কূপ নির্মিত ও পুনর্নির্মিত হয়েছে। ৪১,৪৪৭টি চালু কূপ ও নলকূপ মেরামত হয়েছে। গ্রামাঞ্চলে ১৩টি কলের জল সরবরাহ পরিকল্প মঞ্জুর করা হয়েছে। রাণীগঞ্জ কয়লা খনি অঞ্চলে সুসংবদ্ধ আকারে গ্রামীণ জল-সরবরাহ পরিকল্পের কথাও এখানে উল্লেখ করা যেতে পারে। এর লক্ষ্য হ'ল ১৯টি উপ-নগর এবং ৪৫০টি গ্রাম এর আওতায় আনা।

**সি এম ডি এ পরিকল্প**

জল-সরবরাহ, জল-নিষ্কাশন, পয়ঃপ্রণালী, জঞ্জাল অপসারণ, পারিপার্শ্বিক স্বাস্থ্য, যানবাহন চলাচল ও পরিবহণ, গৃহনির্মাণ ও নতুন অঞ্চল উন্নয়ন, বস্তি উন্নয়ন পরিকল্প প্রভৃতির কাজ চলছে। এই কাজগুলি শুধু কলকাতায় চলছে না, কলকাতা মহানাগরিক জেলার বহু পৌর অঞ্চলে এবং গ্রামাঞ্চলেও এই কাজ চলছে।

বস্তি উন্নয়ন প্রকল্প অনুসারে ১২,৫০০ স্যানিটারি পায়খানা, ৬,৫০০ সেপটিক ট্যাঙ্ক, ২৩৯,০০০ মিটার পয়ঃপ্রণালী ও নর্দমা, ৩৩টি গভীর নলকূপ, ২,৩৭০টি জলের কল, ১২০,০০০ মিটার জলের মেইন পাইপ, ২২৪,০০০ বর্গমিটার রাস্তা ও সড়ক এবং ৩,১০০টি বাতির কাজ সম্পূর্ণ হয়েছে।

সি এম ডি এ-র যে ২৬ছি জল-সরবরাহ প্রকল্প আছে তার লক্ষ্য হ'ল কলকাতা, হাওড়া এবং অন্যান্য পৌর এলাকা তথা প্রান্তিক গ্রামাঞ্চলে জল-সরবরাহ বৃদ্ধি করা। পলতা থেকে জল-সরবরাহ বৃদ্ধির কাজ চলছে। সুবোধ মল্লিক স্কোয়ারে একটি প্রেষক কেন্দ্র (বুস্টার) তৈয়ার এবং কলকাতায় বর্তমানে চালু জল-সরবরাহ ব্যবস্থার সংস্কার করা হচ্ছে। অন্যান্য শহর অঞ্চলে জল-সরবরাহের জন্য নতুন জল-সরবরাহ কেন্দ্র তৈরি করা হচ্ছে। গার্ডেনরীচে এই কাজ ইতিমধ্যে চলছে এবং হাওড়া, বরাহনগর ও নৈহাটিতে কাজ হাতে নেওয়া হয়েছে। বরাহনগর, কাঁচরাপাড়া, চন্দননগর, পানিহাটি, বৈদ্যবাটী, খড়দা, টিটাগড় নৈহাটি বারাসত ও উত্তর দমদমে ১৭টি পৌর এলাকায় জরুরী জল-সরবরাহ পরিকল্পে পুরোপুরি বা আংশিক জল-সরবরাহের কাজ শুরু হয়েছে।

কাশীপুর-দমদম পয়ঃপ্রণালীর আওতায় যশোর রোড বরাবর প্রায় ২৮,০০০ ফুট পয়ঃপ্রণালী বসানো হয়েছে। পাতিপুকুর উপ-নগর প্রকল্প শেষ হয়েছে; এই প্রকল্পে একটি পাম্প গৃহ তৈরি এবং ৩৩,০০০ ফুট পয়ঃপ্রণালী বসাবার ব্যবস্থা আছে।

চেতলা সেতুর উপরের কাঠামো নির্মাণের কাজ চলেছে। কালীঘাট সেতুর অর্ধেক অংশ ইতিমধ্যেই সমাপ্ত হয়েছে এবং সে পথ দিয়ে যানবাহন চলছে। বালিগঞ্জ-কসবা অভিমুখী পথগুলির নির্মাণ কার্য এগিয়ে চলেছে। হাওড়া স্টেশনে ভূগর্ভস্থ পথ নির্মাণের কাজ অংশত সমাপ্ত হয়েছে।

**ডেয়ারি ও দুগ্ধ সরবরাহ**

বিশ্ব খাদ্য কর্মসূচিতে প্রজেক্ট নং ৬১৮ (অপারেশন ফ্লাড) অনুসারে বেলগাছিয়া কেন্দ্রীয় ডেয়ারির দুগ্ধ সরবরাহ ক্ষমতা দৈনিক ১·৫০ লক্ষ লিটার থেকে বাড়িয়ে ২·৫০ লক্ষ লিটার করা হচ্ছে। দৈনিক ৫০,০০০ লিটার দুধ সরবরাহের ক্ষমতাসম্পন্ন দুর্গাপুর দুধ সরবরাহ পরিকল্প চালু হয়েছে। আশা করা যায় যে, বর্তমান বছরে এ পরিকল্প থেকে প্রতিদিন ২০,০০০ লিটার দুধ প্রক্রিয়াসিদ্ধ করা ও বন্টন করা সম্ভব হবে। ডব্লু এফ পি প্রজেক্ট নং ৬১৮-র আওতায় যে ভান্ডার সৃষ্টি হয়েছে তার দ্বারা বর্তমানে মাটিগড়ায় বহুমুখী ডেয়ারিটির অর্থসংস্থান করা হচ্ছে। ডানকুনিতে ডব্লু এফ পি প্রজেক্ট নং ৬১৮-র আওতায় একটি মূল ডেয়ারিও স্থাপন করা হচ্ছে।

**ঝাড়গ্রাম ও সুন্দরবনের জন্য বিশেষ সেল**

২৪-পরগনা জেলার সুন্দরবন অঞ্চল এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রামের মত বিশেষভাবে অনুন্নত এলাকাগুলির উন্নয়ন দ্রুততর করার উদ্দেশ্যে একজন ক'রে ক্যাবিনেট মন্ত্রীর অধীনে একটি ক'রে মোট দু'টি সেল গঠন করা হয়েছে।

**দার্জিলিঙ পাহাড়ী এলাকা উন্নয়ন পরামর্শদাতা কমিটি**

দার্জিলিঙ জেলার পাহাড়ী এলাকার উন্নয়নের জন্য পরিকল্পনাগত পরিকল্প ও কর্মসূচি-সমূহের মধ্যে কার্যকরী সমন্বয় ও সেগুলি রূপায়ণের উদ্দেশ্যে একজন ক্যাবিনেট মন্ত্রীর সভাপতিত্বে একটি কমিটি গঠন করা হয়েছে।

**উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ্**

উত্তরবঙ্গ এলাকার উন্নয়নের জন্য পরিকল্পনাগত পরিকল্পসমূহের মধ্যে সমন্বয় সাধনের উদ্দেশ্যে এবং সেগুলির দ্রুত ও যথাযথ রূপায়ণের জন্য মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ্ গঠন করা হয়েছে।

**তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের জন্য কল্যাণমূলক ব্যবস্থা**

তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের শিক্ষাগত, অর্থনৈতিক ও সামাজিক উন্নয়নের উদ্দেশ্যে বিভিন্ন কল্যাণমূলক পরিকল্পে হাত দিতে সরকার উন্মুখ। বর্তমান বছরে রাজ্য পরিকল্পনাগত পরিকল্পসমূহের জন্য প্রায় ৪৪ লক্ষ টাকার ব্যবস্থা রাখা হয়েছে। তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের কল্যাণের উদ্দেশ্যে কেন্দ্র-প্রবর্তিত পরিকল্পগুলির জন্য ৯৫ লক্ষ টাকা এবং বিভিন্ন পরিকল্প রূপায়ণে প্রতিশ্রুতি ব্যয় বাবত ১৩০ লক্ষ টাকা রাখা হয়েছে।

**১৯৭২-৭৩ এবং ১৯৭৩-৭৪ সালে উন্নয়নমূলক পরিকল্পনাসমূহে মোট বিনিয়োগ**

আগেই বলা হয়েছে যে, বর্তমান বছরে পরিকল্পনা বিনিয়োগের পরিমাণ হবে ৭৯·৮৯ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪ সালে ঐ বিনিয়োগের পরিমাণ হবে ৯০ কোটি টাকা। বর্তমান বছরে কেন্দ্র-প্রবর্তিত পরিকল্পসমূহে ব্যয়ের পরিমাণ হবে ১১ ৮৫ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪ সালে এই খাতে বরাদ্দ হয়েছে ১৩·৫১ কোটি টাকা। খারিপ শস্যের যে ক্ষতি হয়েছে তা পূরণার্থে রবি ও গ্রীষ্মকালীন ধানের নিবিড় চাষের জন্য ক্ষুদ্র সেচ পরিকল্পসমূহের রূপায়ণের উদ্দেশ্যে বর্তমান বছরে ১৪ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে। হুগলি সেতুর জন্য ১৯৭২-৭৩ সালে ৩·২০ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪ সালে ৫·৫৪ কোটি টাকা বরাদ্দ আছে। রাজ্য পরিকল্পনার বাইরে ভারত সরকারের সহায্যে বন্যা প্রতিরোধ পরিকল্পগুলি রূপায়ণের জন্য ১৯৭২-৭৩ সালে ২·৩৫ কোটি টাকা এবং ১৯৭৩-৭৪ সালে ৮·৬৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৭২-৭৩ সালে গ্রামীণ কর্মসংস্থানের জরুরী পরিকল্পগুলির জন্য ২·৯৯ কোটি টাকা এবং বিশেষ কর্মসংস্থান কর্মসূচি খাতে ২·১৮ কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে।

পরিকল্পনাগত পরিকল্পসমূহ, সি এম ডি এ পরিকল্পসমূহ, দ্বিতীয় হুগলি সেতু, কেন্দ্র-প্রবর্তিত পরিকল্পসমূহ এবং অন্যান্য কেন্দ্রীয় পরিকল্প ইত্যাদি উন্নয়নমূলক প্রকল্পসমূহে মোট বিনিয়োগের পরিমাণ কলকাতার পাতাল রেলের বরাদ্দ বাদে ১৯৭৩-৭৪ সালে ১৬৭ কোটি টাকায় দাঁড়াবে। উন্নয়নমূলক পরিকল্পসমূহে এই বিপুল লগ্নির ফলে উৎপাদন বাড়বে এবং বিভিন্ন ক্ষেত্রে কর্মসংস্থানের সুযোগ আরও বেশি সৃষ্টি হবে। পশ্চিমবঙ্গের অর্থনীতি পুনরুজ্জীবনে রাজ্য সরকার দৃঢ়প্রতিজ্ঞ হওয়ায় খরার্জনিত দুর্দশা লাঘবের উদ্দেশ্যে প্রভূত ব্যয় সত্ত্বেও তাঁরা উন্নয়নমূলক বিনিয়োগের পরিমাণ যথেষ্ট বাড়িয়েছেন।

**গ্রামাঞ্চলে উন্নয়নমূলক কর্মসূচিসমূহ**

বাজেট সংক্রান্ত দলিলপত্রাদিতে, বিশেষ ক'রে শ্বেতপত্রে, নির্দেশিত উন্নয়নমূলক পরিকল্পসমূহ থেকে স্পষ্ট বোঝা যাবে যে, উন্নয়নমূলক ও অন্যান্য পরিকল্প বাবত বেশির ভাগ টাকাই ব্যয় হবে গ্রামাঞ্চলে। বর্তমান বছরে গ্রামাঞ্চলে ত্রাণকার্যে প্রায় ২৩·৪৮ কোটি টাকা ব্যয় হয়েছে। ১৯৭৩-৭৪ সালে সেচ খাতে ৪০·৮৬ কোটি টাকা, কৃষি খাতে ২৬·৫০ কোটি টাকা, সমষ্টি-উন্নয়ন কর্মসূচি ও জাতীয় সম্প্রসারণ কৃত্যক খাতে ১১·৪৭ কোটি টাকা, জরুরী কর্মসূচির জন্য ৪·৫০ কোটি টাকা, খরাপ্রবণ অঞ্চলগুলির জন্য ৬৯ লক্ষ টাকা, পঞ্চায়েত খাতে ৩·৭১ কোটি টাকা এবং রাস্তাঘাট বাবত ৪·৮৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এইসব টাকার বেশির ভাগই ব্যয় হবে গ্রামাঞ্চলে।

শিক্ষা খাতে ৮৮ কোটি টাকা, স্বাস্থ্য পরিকল্পসমূহে ৪৭·০৯ কোটি টাকা, পশুপালন খাতে ৩·২০ কোটি টাকা, সমবায় খাতে ৫·৪৫ কোটি টাকা, কুটিরশিল্পে ৪·৩৪ কোটি টাকা, তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের কল্যাণের জন্য ২·৯৮ কোটি টাকা এবং পূর্ত খাতে ২০·৬৬ কোটি টাকা বরাদ্দের বেশির ভাগও ব্যয় হবে গ্রামাঞ্চলে।

উপরোক্ত উদাহরণসমূহ শুধু উদাহরণমূলকই, সামগ্রিক তালিকা নয়। গ্রামাঞ্চলে শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার জন্য পুলিস, সাধারণ প্রশাসন, বিচার ইত্যাদি খাতে ব্যয়ের একটা বড় অংশও খরচ হয়। সরকার এ সম্পর্কে পুরোপুরি সচেতন যে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের অবস্থা যদি উন্নীত না হয়, তবে এ রাজ্যের সমৃদ্ধি আদৌ সম্ভব নয়।

পশ্চিমবঙ্গের জন্য পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার খুঁটিনাটি তৈরি করা এখনও বাকি আছে। কিন্তু এটা স্পষ্ট যে, গুরুত্ব আরোপ করা হবে দুটি মৌলিক কর্মসূচি, যথা, বেকারি ও আধা-বেকারি সমস্যা মোকাবিলার জন্য কর্মসূচি এবং জনগণের দরিদ্রতর অংশগুলির কয়েকটি মৌলিক ন্যূনতম প্রয়োজনের ব্যবস্থার উপর। নিবিড় চাষ এবং বহুমুখী ফলনের জন্য বিপুল পরিমাণ লগ্নির সাহায্যে গ্রামাঞ্চলে বেকারি ও আধা-বেকারি সমস্যার মোকাবিলা করা হবে। জনগণের দরিদ্রতর অংশগুলির মৌলিক ন্যূনতম প্রয়োজন সরবরাহের কর্মসূচিতে প্রাথমিক শিক্ষা, স্বাস্থ্যকেন্দ্র, গ্রামাঞ্চলের রাস্তাঘাট এবং গ্রামীণ বৈদ্যুতীকরণে বিপুল লগ্নির কথাও বিবেচনা করা হচ্ছে এবং এর সবগুলিই গ্রামীণ অর্থনীতি উন্নয়নে সাহায্য করবে।

**পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার মূল লক্ষ্য**

সংবিধানে সন্নিহিত সামাজিক ও অর্থনৈতিক লক্ষ্যসমূহ রূপায়ণে পরিকল্পনাকে এক গুরুত্বপূর্ণ হাতিয়ার হিসাবে গ্রহণ করা হয়েছে। পরিকল্পনার মূল লক্ষ্য হ'ল সাধারণ মানুষ এবং সমাজের দরিদ্রতর অংশগুলির জীবনযাত্রার মান দ্রুত উন্নয়ন। আমাদের পরিকল্পনার ফলে শুধু উৎপাদনই নয়, জাতীয় সম্পদের সমবণ্টনও হওয়া উচিত।

গত দু' দশক ধ'রে অর্থনৈতিক উন্নয়নের ফলে মাথাপিছু আয় এবং মোট জাতীয় উৎপাদনে উল্লেখযোগ্য বৃদ্ধি ঘটেছে। তবুও ভারতের ৪০ থেকে ৫০ শতাংশ লোক এখনও দারিদ্র্য রেখার নিচে বাস করেন। ধারাবাহিক পরিকল্পগুলির ফলে আমাদের কৃষির কিছু পরিমাণ আধুনিকীকরণ ও শক্তিবৃদ্ধি ঘটেছে এবং আমাদের শিল্পের বহুমুখীকরণ ঘটেছে। তা হ'লেও

এটা অস্বীকার করা যায় না যে, ক্রমবর্ধমান শিল্পায়ন এবং কৃষিতে নতুন প্রযুক্তিবিদ্যা প্রবর্তনের ফলে অসাম্যের নতুন নতুন সমস্যার সৃষ্টি হয়েছে। কৃষি এবং শিল্প, এই উভয় ক্ষেত্রেই উৎপাদন বাড়ানোর লক্ষ্যে পরিচালিত আমাদের কর্মসূচি ব্যক্তিগত মালিকানাধীন ক্ষেত্রসমূহে বৃহত্তর উৎপাদকদের খুব কম উপকার করে নি এবং শহরাঞ্চলে ও গ্রামাঞ্চলে আয় ও সম্পদের অসাম্য উল্লেখযোগ্যভাবে দূর করার ব্যাপারে সাহায্য করে নি।

পূর্ববর্তী পরিকল্পনাগুলিতে কর্মসংস্থানকে প্রাথমিকভাবে উন্নয়নমূলক পদ্ধতির উপজাত ব'লে বিবেচনা করা হ'ত—মনে করা হ'ত যে, শিল্পায়ন এবং কৃষির আধুনিকীকরণের সুফল ক্রমসম্প্রসারণের ফলে বেকারির মোকাবিলা করা সম্ভব হবে। পরিকল্পনার প্রথম বছরগুলিতে এই মতের হয়তো কিছুটা যৌক্তিকতা ছিল, কিন্তু এখন এটা ক্রমশ স্পষ্ট হয়ে গেছে যে, শুধু উন্নয়ন হ'লেই বেকারি সমস্যার সমাধান হবে তা ঠিক নয় এবং আমাদের পরিকল্পনা পদ্ধতির লক্ষ্য কেবল উন্নয়নমুখী হবে না, তার লক্ষ্য হবে বহুমুখী—উন্নয়ন, কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ, অসাম্য হ্রাস এবং স্বনির্ভরতা অর্জন।

আমাদের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর প্রেরণাদায়ক নেতৃত্বে পরিকল্পনা কমিশন পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রতি আমাদের দৃষ্টিভঙ্গীকে নতুন রূপ দিয়েছেন। এই দৃষ্টিভঙ্গীতে সাধারণ মানুষ এবং সমাজের দরিদ্রতর অংশগুলি ও কর্ম সুবিধাভোগী ব্যক্তিদের উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। দারিদ্র্য ও বেকারি উচ্ছেদের উপর সঙ্গত কারণেই এই দৃষ্টিভঙ্গীতে অগ্রাধিকার দেওয়া হয়েছে। দারিদ্র্য ও বেকারি সমস্যার উপর সরাসরি আঘাত হানতে হবে। পঞ্চম পঞ্চমবার্ষিক পরিকল্পনার লক্ষ্য হবে উন্নয়নের এমন একটা ছক তৈরি করা যা লক্ষ লক্ষ লোকের কাছে পৌঁছাবে। আগেকার যে পদ্ধতির ফলে বিশেষ করে কৃষি ও শিল্পের সবলতর অংশগুলির সাহায্য হয়েছিল এবং পুনর্বণ্টনমূলক ন্যায়বিচারের প্রার্থিত লক্ষ্য অর্জনে যা ব্যর্থ হয়েছিল, তার প্রয়োজনীয় সংশোধনের ব্যবস্থা এতে থাকতে হবে।

দারিদ্র্য, বেকারি ও অর্থনৈতিক অসাম্য দূরীকরণের লক্ষ্য ছাড়াও পঞ্চম পরিকল্পনাকালে আমাদের অর্থনীতিতে স্বনির্ভরতা অর্জনের চেষ্টা করতে হবে। স্বনির্ভর অর্থনীতি এবং সমতাবাদী, আধুনিক, সমাজতান্ত্রিক সমাজ গঠনের পথে এই পরিকল্পনা যাতে দেশকে এগিয়ে নিয়ে যায় সেদিকে দৃষ্টি দিতে হবে।

**পঞ্চম পরিকল্পনার রূপরেখা ও কর্মনীতি**

চূড়ান্ত বিশ্লেষণে, দারিদ্র্য উচ্ছেদের কর্মনীতির ভিত্তি হতে হবে উৎপাদনক্ষম কর্ম-সংস্থানের সমস্ত সম্ভাব্য পদ্ধতির সর্বাধিক ব্যবহারের কর্মসূচির উপর। বেকারি ও আধা-বেকারির প্রধান লক্ষণ হল দারিদ্র্য। প্রকৃতপক্ষে, বেকারি ও আধা-বেকারি দারিদ্র্যের মূল কারণ।

ক্রমবর্ধমান হারে জনসংখ্যা বৃদ্ধির ফলে বেকারি সমস্যা আরও জটিল হচ্ছে। ১৯৫১-৬১ সালে প্রতি হাজার জনসংখ্যায় বৃদ্ধির হার বেড়ে দাঁড়িয়েছিল ২১·৬৪, সেক্ষেত্রে পূর্ববর্তী দশকে এই হার ছিল ১৩·৩১। ১৯৬১-৭১ সালে এই হার আরও বেড়ে ২৪·৮-এ দাঁড়িয়েছে। সুতরাং, দেশ আজ শ্রমশক্তি বিস্ফোরণের যুগে প্রবেশ করেছে বলা যেতে পারে।

গ্রামাঞ্চলে বর্তমানে যে বিরাট বেকারি ও আধা-বেকারি সমস্যা রয়েছে, তার মোকাবিলা করার জন্য আধুনিক প্রযুক্তিবিদ্যার সাহায্যে কৃষিকে নিবিড় ও বহুমুখী করা প্রয়োজন, যাতে ক্ষেতমজুর এবং প্রান্তীয় ও ক্ষুদ্র কৃষকরা আরও কাজ পেতে পারেন এবং আরও বেশি উৎপাদনক্ষম হ'তে পারেন। কৃষিতে আধুনিক প্রযুক্তিবিদ্যা প্রয়োগের ফলে এ পর্যন্ত গ্রামাঞ্চলে উচ্চতর শ্রেণী-গুলির লোকেরাই সুবিধা ভোগ করেছেন। সুতরাং, গ্রামাঞ্চলে অসাম্য কমার পরিবর্তে বেড়ে গেছে। প্রকৃতপক্ষে, বিপুলসংখ্যক যে দরিদ্র ও প্রান্তীয় কৃষক ভাগচাষী হিসাবে বা নিজেদের ছোট ছোট খামারে কাজ করেন কৃষিতে নতুন প্রযুক্তিবিদ্যার সুবিধা তাঁদের কাছে পৌঁছায় না। ফলে বিপুলসংখ্যক ভূমিহীন শ্রমিক ও প্রান্তীয় উৎপাদক গ্রামাঞ্চল থেকে শহরের বস্তি এলাকায় ভিড় করেন।

জোতের ঊর্ধ্বসীমা নির্ধারণ করা এবং যাঁদের কোন জমি নেই বা সামান্য কিছু আছে, তাঁদের মধ্যে উদ্বৃত্ত জমি পুনর্বণ্টন করা ও প্রগতিশীল ভূমিসংস্কার ব্যবস্থা করা, গণ-বেকারি, ব্যাপক দারিদ্র্য এবং অসাম্য উচ্ছেদের পক্ষে অত্যাবশ্যক। ভূমিসংস্কার নীতি অনুসরণকালে এ কথা মনে রাখা ভাল যে, ছোট জোতগুলির পক্ষে উচ্চ উৎপাদনক্ষমতা অর্জনের পথে প্রযুক্তি-বিদ্যাগত কোন বাধা নেই। প্রকৃতপক্ষে, ছোট জোতগুলিতে উৎপাদনে পৃথিবীর মধ্যে সর্বোচ্চ ফলন হয় জাপানে চালের এবং মিশরে তুলার। বিশেষ করে ছোট ও প্রান্তীয় কৃষকদের জন্য কৃষির বহুমুখীকরণ ও নিবিড়করণের এক বিরাট কর্মসূচির ব্যবস্থা পঞ্চম পরিকল্পনায় করা উচিত। এঁদের সুনিশ্চিত সেচ সুবিধা, সার, বীজ, যন্ত্রপাতি ও চাষের সাজ-সরঞ্জাম, ঋণ ও বাজারে পণ্য বিক্রয়ের সুবিধা দেওয়া উচিত।

পঞ্চম পরিকল্পনার নীতি হওয়া উচিত গ্রামাঞ্চলের কোন রকমে অস্তিত্ব রক্ষা করে বেঁচে থাকা কৃষক ও ক্ষুদ্র উৎপাদকদের অধিকতর উৎপাদনশীল কৃষকে রূপান্তরিত করা। পশুপালন মৎস্যচাষ, ডেয়ারি শিল্প প্রভৃতিতে উন্নতি ঘটানোর গভীর প্রচেষ্টাও এতে থাকা উচিত, কারণ এগুলির ফলে গ্রামীণ জনসাধারণের আয় উল্লেখযোগ্যভাবে বাড়তে পারে।

পঞ্চম পরিকল্পনায় এমন এক বিপুল লগ্নির কর্মসূচি বিবেচনা করা উচিত যাতে ইঞ্জিনীয়ার, প্রযুক্তিবিদ্ ও যোগ্যতাসম্পন্ন বৈজ্ঞানিকদের জন্য কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। কিন্তু এটাও অস্বীকার করা যায় না যে, অর্থনীতিতে যা চাহিদা আছে তার চেয়ে অনেক বেশিসংখ্যায় শিক্ষিত কর্মপ্রার্থীর, বিশেষত সাধারণভাবে শিক্ষিত ব্যক্তির, সৃষ্টি হচ্ছে। সুতরাং মাধ্যমিক শিক্ষার অধিকতর বহুমুখীকরণ ও বৃত্তিমুখীকরণের লক্ষ্যে আমাদের শিক্ষাব্যবস্থার পুনর্গঠনের প্রয়োজন রয়েছে। আরও বেশিসংখ্যায় কুটিরশিল্প, ক্ষুদ্র শিল্প, খুচরো ব্যবসা, পথ পরিবহণ এবং সেবামূলক পেশা চালু করে বেকার, বিশেষ করে শিক্ষিত বেকারদের জন্য স্বনির্ভর কর্ম-সংস্থানের সুযোগ সৃষ্টি করা উচিত।

**ন্যূনতম প্রয়োজনের জন্য জাতীয় কর্মসূচি**

গরিবদের জন্য কর্মনিয়োগ সুযোগের ব্যাপক সম্প্রসারণ সত্ত্বেও তাঁদের পক্ষে বর্তমান আয়ের স্তরে ন্যূনতম জীবিকার মান সুনিশ্চিত করা এবং সর্বনিম্ন কৃত্যকের প্রয়োজন মেটানো সম্ভব হবে না। সুতরাং দরিদ্রতর শ্রেণীর জনগণের জন্য অধিকতর কর্মনিয়োগ ও আয়ের ব্যবস্থা করার সঙ্গে সঙ্গে ন্যূনতম মানের শিক্ষা, স্বাস্থ্য, পুষ্টি, পানীয় জল-সরবরাহ, গৃহনির্মাণ, যোগাযোগ ব্যবস্থা ও বিদ্যুৎ সরবরাহের পরিকল্পনা করতে হবে।

সাংবিধানিক নির্দেশ হল যে, ১৪ বছর বয়স পর্যন্ত ছেলেমেয়েদের জন্য অবৈতনিক ও আবশ্যিক শিক্ষার ব্যবস্থা করা উচিত। পঞ্চম পরিকল্পনায় আরও বহুসংখ্যক ছেলেমেয়ের জন্য এই জাতীয় শিক্ষার সুযোগ দেবার চেষ্টা করতে হবে।

পানীয় জলের ক্ষেত্রে অনুমান করা হয় যে, সারা দেশে ২০ শতাংশের বেশি গ্রাম জলকষ্টে ভোগে। সুতরাং গ্রামীণ জল-সরবরাহে জাতীয় ব্যয় বাড়াতে হবে। গ্রামাঞ্চলগুলিতে জনস্বাস্থ্য বিষয়ক সুযোগ-সুবিধার ব্যাপক সম্প্রসারণও করতে হবে। পঞ্চম পরিকল্পনায় দরিদ্রতর শ্রেণীগুলির অন্তঃসত্ত্বা নারী ও প্রসূতি এবং প্রাক্-বিদ্যালয় শিশুদের যত্ন নেবার জন্য একটি বৃহত্তর পুষ্টি কর্মসূচি গ্রহণ করার প্রয়োজন আছে।

গ্রামে সকল রকম আবহাওয়ায় ব্যবহার উপযোগী আরও বেশি সড়ক নির্মাণ করতে হবে। কৃষির আধুনিকীকরণে এবং ক্ষুদ্র শিল্প উন্নয়নে গ্রামীণ বৈদ্যুতীকরণ একটা বড় ভূমিকা নিতে পারে এবং এর ফলে গ্রামাঞ্চলে কর্মসংস্থান সুযোগ সম্প্রসারণে সহায়তা হবে। পঞ্চম পঞ্চমবার্ষিক পরিকল্পনায় শহরাঞ্চলে বস্তিগুলি অপসারণ ও উন্নয়নের কর্মসূচি ত্বরান্বিত করতে হবে এবং ভূমিহীনদের বাস্তুজমি দেবার ব্যবস্থা করতে হবে।

**মূল্যে স্থিতিশীলতা**

অত্যাবশ্যক পণ্যের মূল্য যদি স্থিতিশীল করা না যায় তা হলে একমাত্র কর্মনিয়োগ সুযোগ সৃষ্টি করে দরিদ্রদের জন্য ন্যূনতম স্তরের পণ্য ব্যবহার সুনিশ্চিত করা যাবে না। পঞ্চম পরিকল্পনার একটা বড় লক্ষ্য হওয়া উচিত, যুক্তিসংগত স্তরে অত্যাবশ্যক পণ্যগুলির মূল্য স্থিতিশীল করা। এর জন্য প্রয়োজন হবে অত্যাবশ্যক পণ্য বণ্টনে সরকারী ক্ষেত্রের ভূমিকা বিশেষভাবে সম্প্রসারণের।

**অনগ্রসর এলাকা ও অনুন্নত শ্রেণী**

পঞ্চম পরিকল্পনায় অনগ্রসর এলাকাগুলি ও অনুন্নত শ্রেণীগুলির উন্নয়নের জন্য ব্যবস্থা করতে হবে। সংবিধানের নির্দেশক নীতিতে বলা হয়েছে যে, রাষ্ট্র জনগণের দুর্বলতর শ্রেণীগুলির এবং বিশেষ করে তফসিলী সম্প্রদায় এবং আদিবাসীদের জন্য শিক্ষা ও অর্থনৈতিক স্বার্থ সংরক্ষণের বিশেষ যত্ন নেবে। ইতিমধ্যে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে ক্ষুদ্র কৃষিজীবী, প্রান্তীয় কৃষক, খরাপ্রবণ এলাকা, আদিবাসী এলাকা ও শিল্পে অনগ্রসর এলাকাগুলির জন্য যেসব কর্মসূচি গ্রহণ করা হয়েছে সেগুলি পরবর্তী পরিকল্পনার জন্য সম্প্রসারিত করতে হবে। অনুন্নত জনগণের মৌলিক ন্যূনতম চাহিদা মেটানোর জন্য জাতীয় সর্বনিম্ন প্রয়োজনের কর্মসূচি বলিষ্ঠভাবে রূপায়িত করতে হবে।

**পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার আয়তন**

পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনায় বিনিয়োগের আনুমানিক হিসাব ৫১,১৬৫ কোটি টাকা— সরকারী ক্ষেত্রে ৩৫,৫৯৫ কোটি টাকা এবং বেসরকারী ক্ষেত্রে ১৫,৫৭০ কোটি টাকা। বাস্তব অর্থে বার্ষিক উন্নয়নের হার শতকরা ৫·৫ ধরে সম্পদের হিসাব ধরা হয়েছে। এই হারে ১৯৭১-৭২-এর মূল্যমানের ভিত্তিতে মোট আভ্যন্তরীণ উৎপাদন ১৯৭৩-৭৪ সালের ৪৩,০৭০ কোটি টাকা থেকে বেড়ে ১৯৭৮-৭৯ সালে ৫৬,৩০০ কোটি টাকা হবে বলে অনুমান, অর্থাৎ বৃদ্ধির পরিমাণ ১৩,২৩০ কোটি টাকা। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে রাজ্য পরিকল্পনাগুলির বিনিয়োগের পরিমাণ ছিল ৭,০০০ কোটি টাকা। পঞ্চম পরিকল্পনায় সম্ভবত সমস্ত রাজ্যগুলির পরিকল্পনার বিনিয়োগ আরও অনেক বেশি হবে। চতুর্থ পরিকল্পনাকালে রাজ্যগুলির পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সহায়তার পরিমাণ ছিল ৩,৫০০ কোটি টাকা। অনুরূপভাবে পঞ্চম পরিকল্পনার জন্য কেন্দ্রীয় সহায়তার পরিমাণও অনেক বেশি বৃদ্ধি পাওয়ার সম্ভাবনা।

জনসংখ্যা প্রয়োজনের একটি মাপক বিশেষ—অধিক জনসংখ্যার অর্থ হল অধিক বিদ্যালয়, অধিক স্বাস্থ্যকেন্দ্র প্রভৃতি। সুতরাং জনসংখ্যার ভিত্তিতে রাজ্যগুলিকে কেন্দ্রীয় সহায়তা দেওয়া উচিত। এখানে উল্লেখ করা যেতে পারে যে, মাথাপিছু আয় বছর থেকে বছরে পরিবর্তনশীল বহু উপাদানের সমন্বয় এবং সেইজন্য রাজ্যগুলির জন্য কেন্দ্রীয় সহায়তার পরিমাণ নির্ণয়ে মাথাপিছু আয়কে মাপকাঠি হিসেবে ধরা উচিত নয়।

জনগণের প্রয়োজন নিরূপণে সংবিধানের নির্দেশক নীতিগুলি স্মরণ রাখা উচিত। এইসব নির্দেশক নীতি থেকে স্পষ্ট দেখা যায় যে, প্রয়োজন নিরূপণে নিম্নলিখিত উপাদানগুলি অন্যান্য উপাদানের চেয়ে বেশি গুরুত্বপূর্ণ:

(১) বেকারির পরিমাণ;

(২) ১৪ বছর বয়স পর্যন্ত ছেলেমেয়েদের অবৈতনিক ও আবশ্যিক শিক্ষার অভাবের পরিমাণ;

(৩) জনগণের দুর্বলতর শ্রেণীগুলির এবং বিশেষ করে তফসিলী সম্প্রদায় ও আদিবাসীদের শিক্ষাগত ও অর্থনৈতিক অনগ্রসরতার পরিমাণ।

বেকারির ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থা খুবই খারাপ। মোট বেকারের সংখ্যা ২৮ লক্ষ এবং আধা-বেকারি হিসাবে ধরলে এই অঙ্ক আরও অনেক বেড়ে যাবে। এ ছাড়া পশ্চিমবঙ্গে জনসংখ্যার শতকরা ২৬ ভাগ তফসিলী সম্প্রদায় ও আদিবাসী; উপরন্তু, কলকাতা, ২৪-পরগনা ও হাওড়া ছাড়া পশ্চিমবঙ্গের সকল জেলাকে অনগ্রসর বলে ঘোষণা করা হয়েছে।

চৌদ্দ বছর পর্যন্ত ছেলেমেয়েদের অবৈতনিক ও আবশ্যিক শিক্ষা দেবার বিষয়ে পশ্চিমবঙ্গের অবস্থা আদৌ সন্তোষজনক নয়। উল্লেখ করা যেতে পারে যে, এমনকি কলকাতার মত শহরেও প্রাথমিক স্তর পর্যন্ত শিশুদের জন্য অবৈতনিক ও আবশ্যিক শিক্ষার ব্যবস্থা নেই।

পরিকল্পনায় সরকারী ক্ষেত্রে বিনিয়োগ দুটি অংশে বিভক্ত—রাজ্যের অংশ ও কেন্দ্রীয় অংশ। রাজ্য পরিকল্পনার আয়তন জনসংখ্যার ভিত্তিতে নির্ণীত হওয়া উচিত। আমরা প্রস্তাব করি যে, রাজ্যগুলিতে পরিকল্পনার কেন্দ্রীয় উদ্যোগে বিনিয়োগও এই ভিত্তিতে হওয়া উচিত। কেন্দ্রীয় সরকারের হাতে রাজস্ব নীতি, শিল্প লাইসেন্স নীতি প্রভৃতি যেসব ক্ষমতা আছে সেগুলিও এমনভাবে প্রয়োগ করা উচিত যাতে পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে বেসরকারী ক্ষেত্রের বিনিয়োগও উল্লিখিত ভিত্তিতে হতে পারে।

রাজ্যের পরিকল্পনার আয়তন যদি জনসংখ্যার ভিত্তিতে নির্ণীত হয় এবং যদি পরিকল্পনার কেন্দ্রীয় উদ্যোগের বিনিয়োগ ও বেসরকারী ক্ষেত্রের বিনিয়োগও এই ভিত্তিতে করা হয় তা হলে পূর্ববর্তী পরিকল্পনাগুলির তুলনায় পশ্চিমবঙ্গে পঞ্চম পরিকল্পনায় অনেক বেশি সামগ্রিক বিনিয়োগ সম্ভব হবে। রাজ্যের তীব্র গরিবী ও বেকারি সমস্যা মোকাবিলায় এই ধরনের বিপুল বিনিয়োগ প্রয়োজন।

ভারতে জনসংখ্যার শতকরা হিসাবে পশ্চিমবঙ্গের স্থান চতুর্থ হলেও গত ১৮ বছরে (১৯৫১—১৯৬৯) মাথাপিছু পরিকল্পনা বিনিয়োগের হিসাবে রাজ্যগুলির মধ্যে পশ্চিমবঙ্গের স্থান ছিল দ্বাদশ। চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে পশ্চিমবঙ্গে মাথাপিছু পরিকল্পনা বিনিয়োগ ভারতের মধ্যে সর্বনিম্ন। সুতরাং পশ্চিমবঙ্গের প্রয়োজন মেটাবার জন্য তার পরবর্তী পরিকল্পনা প্রয়োজনের সঙ্গে সঙ্গতি রেখে অনেক বেশি বড় হওয়া উচিত।

**জনগণের অংশগ্রহণ**

আমাদের উন্নয়নের কর্মসূচিগুলি রূপায়িত করার জন্য আমরা প্রতিটি মানুষের, বিশেষ করে কলকারখানায় শ্রমিক ও মালিকদের, কৃষিক্ষেত্রে কৃষক ও ক্ষেতমজুরদের, বৈজ্ঞানিক ও প্রযুক্তিবিদদের এবং ছাত্রসমাজ ও বুদ্ধিজীবীদের সহযোগিতা চাই। পরিকল্পনাকে সফল করতে হলে তা গড়ে তুলতে হবে একেবারে গোড়া থেকে। আমরা বিশ্বাস করি যে, পরিকল্পনার রূপায়ণে স্বেচ্ছায় জনগণের অংশগ্রহণের মধ্য দিয়েই প্রগতি সম্ভব।

**ষষ্ঠ অর্থ কমিশন**

পশ্চিমবঙ্গ সরকার ষষ্ঠ অর্থ কমিশনের স্থাপনকে স্বাগত জানান। এই কমিশনের উপর যেসব কাজ করার নির্দেশ দেওয়া হয়েছে সেগুলি পূর্ববর্তী কমিশনগুলি থেকে ব্যাপকতর। নির্দেশ অনুসারে চতুর্থ ও পঞ্চম অর্থ কমিশনের একমাত্র কাজ ছিল রাজস্ব খাতে রাজ্যগুলির পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি নিবারণের সুপারিশ করা। কিন্তু ষষ্ঠ অর্থ কমিশনকে রাজ্যগুলির পরিকল্পনা-বহির্ভূত মূলধনী ব্যবধান নির্ণয় করা এবং কেন্দ্রীয় ঋণ পরিশোধের বর্তমান শর্তগুলি পরিবর্তনের সুপারিশ করার ক্ষমতাও দেওয়া হয়েছে।

ভারতে কেন্দ্রীয় সরকারকে জাতীয় প্রতিরক্ষা, বৈদেশিক সম্পর্ক, যোগাযোগ প্রভৃতি গুরুত্বপূর্ণ বিষয়ে দায়িত্ব দেওয়া হয়েছে। রাজ্যগুলির বড় দায়িত্ব হল জনগণের জন্য সামাজিক ও উন্নয়নমূলক কৃত্যকগুলির ব্যবস্থা করা।

কেন্দ্র এবং রাজ্য উভয়েই সর্বাধিক জনকল্যাণ করার মৌলিক লক্ষ্য বাস্তবে রূপায়ণের এজেন্সি বিশেষ। কিন্তু আপেক্ষিক হিসাবে কেন্দ্রের সম্পদ বেশি কারণ তার আহরণের সুযোগ বেশি। অপরদিকে রাজ্যগুলির সম্পদের ক্ষেত্র প্রধানত সম্প্রসারণশীল নয়। রাজ্যগুলির সম্পদ তাদের কাজ ও দায়িত্ব সুষ্ঠুভাবে পালনের পক্ষে যথেষ্ট নয়। এই বৈষম্য দূরীকরণের জন্য বছরের পর বছর অর্থ কমিশনগুলি রাজ্যগুলির মধ্যে অধিক থেকে অধিকতর পরিমাণে কেন্দ্রীয় সম্পদ হস্তান্তর সুপারিশ করে এসেছেন। আশা করা যায় যে, কেন্দ্রীয় সরকারের দায়গুলি পুরোপুরি বিবেচনা করেও ষষ্ঠ অর্থ কমিশন এমন ব্যবস্থা করবেন যাতে দক্ষভাবে রাজ্যগুলির সাংবিধানিক দায়িত্ব পালনের জন্য যথোচিত অর্থ রাজ্যগুলিকে হস্তান্তর করা সুনিশ্চিত হবে।

[3-40—3-50 p.m.]

পঞ্চম অর্থ কমিশন যে সম্পদ হস্তান্তর সুপারিশ করেছিলেন তাতে কয়েকটি রাজ্যের পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান পুরোপুরি মেটে নি এবং তদনুযায়ী ভারত সরকার এইরূপ ব্যবধান মেটানোর জন্য বিশেষ ঋণদানে সম্মত হয়েছিলেন। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনাকালে এই ধরনের ব্যবধান পূরণের জন্য ভারত সরকার প্রথমে বিশেষ ঋণ-সহায়তা হিসাবে ৭৩ কোটি টাকা দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন। পরিকল্পনা-বহির্ভূত এই ব্যবধান নির্ণয়ে সরকারী কর্মচারীদের বেতন সংশোধনজনিত অতিরিক্ত ৬২ কোটি টাকা ব্যয় ধরা হয় নি। অপরিহার্য অন্যান্য দায় বেড়ে যাওয়ায়, বিশেষ করে সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতা বাবত ১৩ কোটি টাকা ব্যয় এবং ত্রাণকার্যাদি বাবত বিরাট দায়াধিকার এসে পড়ায় পরিকল্পনা-বহির্ভূত ব্যবধান আরও বেশি বেড়ে যায়।

পরবর্তী ঘটনাগুলি নিঃসন্দেহে প্রমাণ করেছে যে, পঞ্চম অর্থ কমিশনের সুপারিশ-করা সম্পদ হস্তান্তর কয়েকটি রাজ্যের, বিশেষ করে পশ্চিমবঙ্গের রাজস্ব খাতে ঘাটতি মেটানোর পক্ষে যথেষ্ট ছিল না। তা ছাড়া ভারত সরকার কর্তৃক পশ্চিমবঙ্গ সহ অন্যান্য কতিপয় রাজ্যকে রাজস্ব ঘাটতি মেটাতে অনুদানের বদলে ঋণ দেওয়ায় অন্যান্য সমস্যা দেখা দেয়। রাজস্ব খাতে পরিকল্পনা-বহির্ভূত ঘাটতি মেটানোর জন্য অনুদানের বদলে ঋণ দেওয়া মৌল সরকারী অর্থনীতি বিরোধী। অর্থ কমিশন দ্বারা প্রদেয় অর্থ এরূপ হওয়া উচিত নয় যাতে স্বাভাবিক ও স্বীকৃত রাজস্ব ব্যয় ধার করে নির্বাহ করতে হয়। রাজস্ব ব্যয় নির্বাহে যাতে ধার করার প্রয়োজন দেখা না দেয় সেই উদ্দেশ্যে বাস্তব ভিত্তিতে রাজ্যগুলির রাজস্ব ঘাটতির পরিমাণ ঠিক করতে হবে। অর্থ প্রদানের সময় নিম্নলিখিত নীতিগুলি বিবেচনা করা যেতে পারেঃ

(১) রাজ্যের সাধারণ রাজস্ব এবং সাধারণ অপরিহার্য রাজস্ব ব্যয়ের মধ্যেকার তারতম্য যতদূর সম্ভব করের অংশ দ্বারা মেটানো উচিত।

(২) কেন্দ্রীয় করের অংশ (যথাঃ আয়কর, স্থূল শুল্ক ইত্যাদি) রাজ্যগুলিকে বরাদ্দ করার ক্ষেত্রে একটি রাজ্য সেই পরিমাণ অর্থই পেতে পারে যা ক্ষমতা থাকলে সে নিজেই ধার্য করে সংগ্রহ করতে পারত—কিন্তু যা প্রশাসনের সুবিধার্থে এবং আচরণের সমতার জন্য এখন কেন্দ্রের হাতে ন্যস্ত হয়েছে। সুতরাং বিভাজনযোগ্য কেন্দ্রীয় কর রাজ্যগুলিকে বিতরণের নীতি সংগ্রহের ভিত্তিতে ঠিক হওয়া উচিত।

(৩) কেন্দ্রীয় করের অংশ রাজ্যগুলিতে হস্তান্তরের ক্ষেত্রে সংগ্রহকেই ভিত্তি হিসাবে ধরা উচিত, প্রয়োজনকে নয়। কেন্দ্রীয় করের অংশ বিভাজনের ক্ষেত্রে প্রয়োজনকে বিবেচ্য বিষয় বলে ধরা যেতে পারে না; অবশ্য সংবিধানের ২৭৫ ধারা অনুযায়ী সহায়ক অনুদান মঞ্জুর করার সময় প্রয়োজনের কথা মনে রাখা যেতে পারে।

চতুর্থ অর্থ কমিশন এ সম্পর্কে সাংবিধানিক অবস্থা নিম্নলিখিতভাবে বর্ণনা করেছেনঃ

"বিভাজনযোগ্য কর ও শুল্কের ক্ষেত্রে বিভাজনের মানদণ্ড হিসাবে আমরা বাজেট ঘাটতিকে গ্রহণ করি নি। আয়করের ক্ষেত্রে সংবিধানে এ কথা বলা হয় নি যে, বাজেটের প্রয়োজনের ভিত্তিতে আয়কর বিতরণ করা উচিত। বস্তুত বাজেটের প্রয়োজন যতই বড় হক না কেন, যদি কোন-না-কোন কারণে সংশ্লিষ্ট রাজ্যে ঐ কর প্রয়োগযোগ্য না হয়

তা হলে আলোচ্য রাজ্য ঐ কর পাবে না। অপরদিকে কোন বিশেষ ক্ষেত্রে যদি বাজেটের প্রয়োজন নাও থাকে তবু আলোচ্য রাজ্যে ঐ কর প্রযুক্ত থাকলে আয়কর আদায়ের কিছু অংশ প্রাপ্তি থেকে ঐ রাজ্যকে বাদ দেওয়া যায় না। কেন্দ্রীয় আবগারী করের ক্ষেত্রেও ব্যবস্থাগুলি প্রায়ই এক রকম। অকৃষি সম্পত্তির উপর ধার্য সম্পত্তি কর প্রকৃতপক্ষে রাজ্যকরই যা কেন্দ্র সংগ্রহ করে থাকে—আদায়ীকৃত অর্থ ভারতের সংহত তহবিলে (কনসলিডেটেড ফান্ড) গৃহীত হয় না—এখানেও বিতরণের মানদণ্ড হিসাবে বাজেটের প্রয়োজন গ্রাহ্য হয় না। আবার বিক্রয় করের পরিবর্তে যে অতিরিক্ত আবগারী কর আছে তা বস্তুত রাজ্যকরই। সুতরাং যুক্তিসিদ্ধভাবে তা রাজস্ব ক্ষতির ক্ষতিপূরণ নীতির ভিত্তিতে বিভাজ্য হওয়া উচিত। সংবিধানে আর্থিক সহায়তার প্রয়োজনের কথা একটিমাত্র ধারায় বলা হয়েছে—সে ধারাটি হল ২৭৫নং ধারা। এই ধারা অনুসারে কেবলমাত্র 'সেইসব রাজ্যকেই' সহায়ক অনুদান দেওয়া যাবে সংসদের মতে যেসব রাজ্যের 'সাহায্যের প্রয়োজন আছে'। এই ধারার স্পষ্ট অর্থ এই যে, যদি কোন রাজ্যের সাহায্যের প্রয়োজন থাকে তবে যেসব কর বাধ্যতামূলকভাবে অথবা ঐচ্ছিক ভিত্তিতে অন্যান্য রাজ্যের সঙ্গে ভাগ করে পেতে হবে তা সকল রাজ্যের ক্ষেত্রে সমভাবে প্রযোজ্য নীতির ভিত্তিতে বিতরিত হবার পর ২৭৫নং ধারায় এই সাহায্য দিতে হবে। কেবলমাত্র এই ধারার ক্ষমতাবলেই অবশিষ্ট ঘাটতি সম্পর্কে সংশোধক ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে।"

অনুন্নত রাজ্যগুলির প্রয়োজন, বিভিন্ন রাজ্যের মধ্যে উন্নয়নের বৈষম্য হ্রাসকরণ প্রভৃতি বিষয় সংবিধানের ২৭৫নং ধারায় অনুদান মঞ্জুর করার সময় বিবেচনা করা যেতে পারে, রাজ্যগুলিকে কেন্দ্রীয় বিভাজ্য কর ও শুল্ক বিতরণের নীতি নির্ধারণের সময় নয়। পঞ্চম অর্থ কমিশনও অনুরূপ বক্তব্য রেখেছেন। নিম্নলিখিত মন্তব্য থেকে তা বোঝা যাবেঃ

"দেশে আর্থিক উন্নয়নের স্বাভাবিক স্তর উচ্চ নয় এবং অনুন্নত রাজ্যগুলিকে গড় কৃত্যকের পর্যায়ে আনতে হলে কি পরিমাণে সাহায্য করতে হবে তা নির্ধারণ করা খুঁটিনাটি মূল্যায়নের ব্যাপার। কিন্তু এ সম্বন্ধে কোন সন্দেহ থাকতে পারে না যে, যেসব রাজ্য কম উন্নত এবং নিজে থেকে সম্পদ সংগ্রহে যাদের ক্ষমতা কম, সেই রাজ্যগুলিকে সাহায্য করাই সংবিধানের ২৭৫নং ধারার উদ্দেশ্য।" (২·৮ অনুচ্ছেদ)

এ ছাড়া অনুন্নত অঞ্চল উন্নয়নের জন্য আমাদের খুব সূক্ষ্ম স্তরে নামতে হবে। বস্তুত প্রত্যেক রাজ্যেরই কতকগুলি অনুন্নত অঞ্চল আছে। কলকাতা, ২৪-পরগনা এবং হাওড়া ছাড়া পশ্চিবঙ্গের অন্য সব ক'টি জেলাকে পরিকল্পনা কমিশন অনুন্নত ব'লে ঘোষণা করেছেন। তদুপরি ইতিপূর্বেই বলা হয়েছে যে, আর্থিক দিক থেকে কম উন্নত তফসিলী সম্প্রদায় ও আদিবাসীরা পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যার প্রায় ২৬ শতাংশ। একটি ক্রমান্বিত পরিকল্পনা পদ্ধতিতে আঞ্চলিক বৈষম্য দূর করার চেষ্টা করা উচিত এবং এইদিকে কোন রকম পদক্ষেপের পূর্বে রাজ্যের অনুন্নত অঞ্চল ও জনগণকে প্রথমে অবশ্যই চিহ্নিত করতে হবে।

অল্প সময়ে বিভিন্ন রাজ্যের উন্নয়ন স্তরের বৈষম্য দূরীকরণের প্রয়োজন যদি মুখ্যত কেন্দ্রীয় কর বিভাজনের লক্ষ্য হয় তবে যেসব রাজ্যে স্বাভাবিক সম্পদ এবং শিল্প উন্নয়ন সম্ভাবনার সুযোগ-সুবিধা আছে সেইসব রাজ্য শিল্প উন্নয়নের জন্য প্রয়োজনীয় সুযোগ-সুবিধার ব্যবস্থা করতে যথেষ্ট অর্থ বরাদ্দ করতে পারবে না। সেক্ষেত্রে সমগ্র ভারতের অর্থনৈতিক উন্নয়নই বিঘ্নিত হওয়ার নিদারুণ বিপদ দেখা দেবে। যদি আঞ্চলিক বৈষম্য দূরীকরণের অছিলায় তথাকথিত শিল্প-সমৃদ্ধ রাজ্যগুলিকে কেন্দ্রীয় কর ও শুল্কের ন্যায্য অংশ থেকে বঞ্চিত করা হয় তবে কলকাতা এবং তার চতুষ্পার্শ্বস্থিত শিল্পসমাবেশগুলি সম্পদ না হয়ে বোঝা হয়ে দাঁড়াবে।

বর্তমানে আয়কর এবং আবগারী কর বিভাজন পদ্ধতি এমন যে, কৃষি-সমৃদ্ধ রাজ্যগুলি রাজ্যের মধ্যে কৃষি ও শিল্প এই উভয়েরই সম্প্রসারণের সুবিধা পায়; তৎসহ শিল্প-সমৃদ্ধ রাজ্যগুলির শিল্প সম্প্রসারণজাত সুযোগ-সুবিধাও যথেষ্ট পরিমাণে পায়। অপর দিকে শিল্প-সমৃদ্ধ

রাজ্যগুলি তাদের শিল্পাঞ্চলের সম্প্রসারণ থেকে খুব কমই লাভবান হয়ে থাকে, কেননা তাদের শিল্পাঞ্চল থেকে সংগৃহীত কর মাথাপিছু সমতার ভিত্তিতে ভারতবর্ষের বাকি অংশে বণ্টিত হয়। শিল্প সম্প্রসারণের সুযোগ-সুবিধাগুলি বজায় রাখা এবং সামাজিক সুযোগ-সুবিধার ব্যবস্থা করা শিল্প ও বাণিজ্যের সমৃদ্ধির জন্য প্রয়োজন। এই উদ্দেশ্যেই পশ্চিমবঙ্গে শিল্পাঞ্চল থেকে যে আয় উৎপন্ন হয় তা পুনরায় এই রাজ্যেই ফিরিয়ে আনা উচিত। বৃহত্তর কলকাতা এলাকায় যে শোচনীয় অবস্থা বর্তমান তা অবিলম্বে দূরীকরণের ব্যবস্থা প্রয়োজন। ঐ এলাকার শিল্প সম্প্রসারণের সুযোগ-সুবিধাগুলি বজায় রাখার জন্য এখান থেকে যে আয় পাওয়া যায় তার একটা গুরুত্বপূর্ণ অংশ ফিরিয়ে নিয়ে না এলে এইসব ব্যবস্থা গ্রহণ করা যেতে পারে না। ভারত এক ও অবিভাজ্য। তাই সমগ্রভাবে ভারতের সার্বিক অর্থনৈতিক বৃদ্ধি যাতে হয় সেইদিকে লক্ষ্য রেখেই কেন্দ্রীয় সম্পদের হস্তান্তর করা উচিত।

তা ছাড়া, আঞ্চলিক পার্থক্যকে যদি যথাযথ গুরুত্ব দিতে হয়, তবে প্রকৃত বাস্তব অবস্থার ভিত্তিতেই তা দেওয়া উচিত। উদাহরণ স্বরূপ, বর্তমানে চলু কারখানাগুলি থেকে পশ্চিমবঙ্গ রাজ্য যে উপকারই পাক না কেন, তার সম্পূর্ণটা তার অধিবাসীদের ভাগ্যে জোটে না। অন্যান্য রাজ্য থেকে লক্ষ লোক পশ্চিমবঙ্গে কাজ করতে এসেছেন। পশ্চিমবঙ্গের জনসাধারণ সহ সমস্ত রাজ্যের জনগণের অংশগ্রহণের মাধ্যমে আমরা এ রাজ্যে লগ্নির পরিবেশ উন্নত হতে দেখতে চাই। দেশের সমস্ত অংশের লোকজন বৃহত্তর কলকাতা অঞ্চলে এসে জীবিকার সন্ধান করেন। আমরা এটা জোর দিয়ে বলতে চাই যে, এই এলাকার মৌলিক কাঠামোগত সুযোগ-সুবিধা রক্ষার জন্য এগুলিতে এবং সামাজিক কৃত্যকগুলিতে আরও বেশি লগ্নি করা দরকার এবং এই উদ্দেশ্যে আরও বেশি কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন হবে।

রাজ্যগুলির প্রয়োজন নির্ধারণ কালে এ কথা স্মরণ রাখতে হবে যে, পঞ্চম অর্থ কমিশন কর্তৃক ব্যবহৃত অর্থনৈতিক নির্দেশগুলি এইসব প্রয়োজন সঠিকভাবে রূপায়ণের পথে সহায়ক হতে পারে না। কেন্দ্রীয় আবগারী করসমূহ থেকে সঞ্জাত আয় রাজ্যগুলির মধ্যে বণ্টনের সময় পঞ্চম অর্থ কমিশন মাথাপিছু আয় এবং ১৯৬৪-৬৫ সালে নিরূপিত মাথাপিছু আয়ের তালিকার উপর যথেষ্ট গুরুত্ব দিয়েছেন। কিন্তু সংশ্লিষ্ট রাজ্যগুলির অনগ্রসরতা বা প্রয়োজন নিরূপণের ক্ষেত্রে মাথাপিছু আয় ব্যবহৃত হওয়া উচিত নয়। মাথাপিছু আয় প্রতি বছরে পরিবর্তনশীল বহু উপাদানের একটি মাত্র। তা ছাড়া, ভারতে আয়ের ৫০ শতাংশেরও বেশি আসে কৃষিক্ষেত্র থেকে এবং কতকগুলি রাজ্যে, বিশেষ করে পশ্চিমবঙ্গে বর্ষণপুষ্ট খারিফ শস্য প্রধানত মৌসুমি ঋতুর খামখেয়ালের উপর নির্ভর করে, ফলে বছর বছর এর বেশ পরিবর্তন দেখা যায়। মাথাপিছু আয় জিনিসটাই যখন পরিবর্তনশীল মাপকাঠি তখন তার ভিত্তিতে কোন বরাদ্দ করা উচিত নয়। সর্বোপরি, মাথাপিছু আয় নির্ধারণে প্রয়োগযোগ্য পদ্ধতি সম্পর্কেও মৌলিক মতপার্থক্য রয়েছে এবং কেন্দ্রীয় পরিসংখ্যান সংস্থা কর্তৃক প্রস্তুত মাথাপিছু আয়ের হিসাব এবং অন্যান্য দায়িত্বশীল সংস্থা কর্তৃক প্রস্তুত হিসাবের মধ্যে পার্থক্য রয়েছে। এ ছাড়া, অনেক আগেকার এক বছরের মাথাপিছু আয় থেকে ভবিষ্যৎ কালে প্রয়োজনীয় বরাদ্দ নির্ধারণ করা সম্ভব নয়। এমন কি ১৯৭৩-৭৪ সালের জন্যও প্রয়োজনীয় বরাদ্দ নির্ধারণে ১৯৬৪-৬৫ সালের মাথাপিছু আয়কে মাপকাঠি হিসাবে গ্রহণ করার যে পদ্ধতি পঞ্চম অর্থ কমিশন গ্রহণ করেছেন, তা সম্পূর্ণ অবাস্তব।

রাজ্যগুলির জন্য বিভাজনযোগ্য সাধারণ ভাণ্ডারে প্রাপ্তব্য কেন্দ্রীয় করগুলির পরিমাণ প্রথমত নির্ধারণ এবং দ্বিতীয়ত প্রতিটি রাজ্যে এইসব করের অংশ বণ্টনের জন্য প্রয়োগযোগ্য নীতিসমূহ নিরূপণ সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়। পঞ্চম অর্থ কমিশন আয়করের ৯৭.৪ শতাংশের শুধু ৭৫ শতাংশ রাজ্যগুলির মধ্যে বণ্টন করেছেন। এই হার বাড়ানোর সপক্ষে সুস্পষ্ট যুক্তি আছে। রাজ্যগুলির মধ্যে আয়কর বণ্টনের সময় পঞ্চম অর্থ কমিশন সংগ্রহের

ক্ষেত্রে ১০ শতাংশ এবং জনসংখ্যার ক্ষেত্রে ৯০ শতাংশ গুরুত্ব দিয়েছেন। বণ্টনের ক্ষেত্রে গুরুত্বের মাত্র, আরও বেশি হওয়া উচিত, বিশেষ করে আয়কর থেকে কর্পোরেশন কর আলাদা হয়ে যাওয়ার পর একেবারে স্থানীয়ভাবে আয়করের বেশির ভাগ সংগৃহীত হওয়ায় এর প্রয়োজন আরও বেড়েছে।

বর্তমানে আবগারী করগুলির মাত্র ২০ শতাংশ রাজ্যগুলির মধ্যে বণ্টন করা হয়। এই হার যথেষ্ট পরিমাণে বাড়ানোর সপক্ষেও অনেক যুক্তি রয়েছে। পঞ্চম অর্থ কমিশন সুপারিশ করেছেন যে, এইসব করের ৮০ শতাংশ রাজ্যগুলির মধ্যে বণ্টিত হওয়া উচিত জনসংখ্যার ভিত্তিতে এবং ২০ শতাংশ বণ্টিত হওয়া উচিত রাজ্যগুলির আপেক্ষিক অনগ্রসরতার ভিত্তিতে। প্রথম অর্থ কমিশন সুপারিশ করেছিলেন যে, এইসব করজাত আদায়ের বণ্টনের উপযুক্ত ভিত্তি হবে পণ্যদ্রব্যের ব্যবহার কিন্তু এইসব বস্তুর ব্যবহার সম্পর্কিত উপযুক্ত তথ্যাদির অভাবে তাঁরা শেষ পর্যন্ত এই ভিত্তি অনুসরণ করেন নি। আমরা মনে করি যে, রাজ্যের অংশ বরাদ্দের ভিত্তি হওয়া উচিত ভোগ্যবস্তুর ব্যবহার। এই সম্পর্কে নির্ভরযোগ্য পরিসংখ্যান না পাওয়া গেলে বরাদ্দের ভিত্তি হওয়া উচিত এই যে, শহরাঞ্চলে আবগারী করধার্যযোগ্য বস্তুগুলি ব্যবহারের পদ্ধতি ও পরিমাণ হচ্ছে আবগারী করসমূহ-সঞ্জাত সংগ্রহের প্রাথমিক সূচক।

অতিরিক্ত আবগারী করগুলি সম্পর্কে বলা যায় যে, নিশ্চিত সংগ্রহযোগ্য পরিমাণের বাড়তি এইসব করের বাকিটা একেবারে, সমস্ত রাজ্যকে একত্রে ধরে, মোট বিক্রয় কর আদায়ের সঙ্গে প্রতি রাজ্যে বিক্রয়-করজাত আদায়ের (অন্তঃরাজ্য বিক্রয় কর সহ) আনুপাতিক হারের ভিত্তিতেই বণ্টন করা উচিত।

কেন্দ্রের কাছে রাজ্যগুলির ক্রমবর্ধমান ঋণের জন্য এদের আর্থিক অবস্থার উপর যথেষ্ট চাপ পড়েছে এবং এ বিষয়ে সুপারিশ পেশ করার জন্য ষষ্ঠ অর্থ কমিশনকে যে দায়িত্ব দেওয়া হয়েছে তা খুবই ন্যায়সঙ্গত কাজ। রাজ্যগুলির ক্রমবর্ধমান ঋণ প্রসঙ্গে তারা যেসব অসুবিধার সম্মুখীন হয়েছে সেই বিষয়ে প্রশাসনিক সংস্কার কমিশনের মতামতের উল্লেখ এখানে করা যেতে পারে। রাজ্যগুলির ক্রমবর্ধমান ঋণের বোঝার অন্যতম কারণ হল রাজ্য পরিকল্পনাগুলির জন্য কেন্দ্রীয় সাহায্যের পদ্ধতি। রাজ্যগুলিকে প্রদত্ত কেন্দ্রীয় সাহায্যের বেশির ভাগই আসে ঋণ আকারে। উন্নয়নমূলক বহু পরিকল্পে, যেগুলির মধ্যে খুব বেশি পরিমাণে রাজস্ব ব্যয় হয়, অর্থসাহায্য দেওয়া হয় ঋণের আকারে, কিন্তু এই ধরনের উন্নয়নমূলক পরিকল্পের অধিকাংশই যেমন, হাসপাতাল, শিক্ষা-প্রতিষ্ঠান ইত্যাদিতে রাজস্ব আদায় হয় না। কেন্দ্রীয় সাহায্যের পদ্ধতি এ রকমভাবে নির্ণীত হওয়া উচিত যে, যেসব পরিকল্প থেকে অর্থ উপার্জন করা যায় না সেগুলিতে, বিশেষ করে সমাজসেবামূলক পরিকল্পসমূহে, অর্থসাহায্য করা উচিত অনুদান সাহায্যের মাধ্যমে, ঋণ-সাহায্যের মাধ্যমে নয়। যেসব সমাজসেবামূলক উন্নয়ন পরিকল্পে অর্থ আদায় হয় না সেগুলিতে ইতিমধ্যে প্রদত্ত ঋণগুলিকে মূলধনী অনুদানে রূপান্তরিত করা উচিত।

ঋণ থেকে রাজ্যগুলির উৎপাদনক্ষম পরিকল্পসমূহে অনেক অর্থসাহায্য আসে। সরকারী সংস্থাগুলিতে কেন্দ্র-প্রদত্ত লগ্নিগুলি যে দৃষ্টিতে বিবেচিত হয়, উপরোক্ত অর্থসাহায্যগুলিও সেই দৃষ্টিতে দেখা উচিত। লাভ করতে পারলে এইসব সরকারী সংস্থা যেভাবে লভ্যাংশ দিয়ে থাকে, রাজ্যগুলির লগ্নি থেকে লাভ হলে তারাও কেন্দ্রকে সেভাবেই লভ্যাংশ দেবে।

কেন্দ্রীয় ঋণগুলিতে রাজ্যগুলি কর্তৃক দেয় সুদের হার নির্ণয়ের সময়, কেন্দ্র কর্তৃক ঋণ গ্রহণের প্রকৃত ব্যয় প্রথমে নির্ধারণ করা উচিত। রাজ্যগুলিকে ঋণ বাবত প্রদত্ত টাকার বেশির ভাগই পাওয়া যায় ঘাটতি অর্থসংস্থানের মাধ্যমে বা স্বল্প হারে প্রাপ্ত বৈদেশিক ঋণ থেকে। ঋণ দেবার জন্য প্রকৃত ব্যয়ের বেশি রাজ্যগুলির কাছ থেকে আদায় করার সপক্ষে কেন্দ্রীয় সরকারের কোন যুক্তি থাকতে পারে না।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, পশ্চিমবঙ্গ সরকারের আর্থিক অবস্থার কথা, কিন্তু মাননীয় সদস্য শরৎচন্দ্র দাস মহাশয় যে প্রস্তাব তুলেছেন আমি মনে করি, এর যথেষ্ট জরুরী প্রয়োজন আছে, আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ করব যে, তিনি যেন অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** আমি আগেই বলেছি, আমাদের হোমে কত লোক রাখবার ব্যবস্থা আছে মাত্র ২,২৫০ জন, তার মধ্যে ১,৯০০ লোক বর্তমানে আছে। এই কয়টা লোককে যারা প্রফেশন্যাল বেগার নয় তাদের নিশ্চয় হোমে এনে কোন উপজীবিকায় তাদের শিক্ষিত করে তাদের অন্য কোন কাজে যাতে লাগান যায় তার জন্য চেষ্টা আমরা করতে পারি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত অধিবেশনের সময় এই প্রশ্ন উঠেছিল যে, বেলুড় থেকে ব্যান্ডেল পর্যন্ত প্রতি রেলওয়ে স্টেসনের প্ল্যাটফর্মে হাজার হাজার লোক পড়ে আছে, আজকে আট দশ মাস পরে আমরা আবার এক জায়গায় হয়েছি, সেই সময় যারা আশ্রয়হীন, গৃহহীন লোক তাদের জন্য কি প্রকল্প সরকার গ্রহণ করেছেন তা জানাবেন কি?

**Mr. Speaker:** He has already replied that he has not got the Fund and if Fund is available he will make arrangements for them.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এদের জন্য কি কোন প্রকল্প গ্রহণ করেছেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এর আগেই বলেছি এখানে পরিষ্কার-ভাবে যে, আমাদের যতটুকু ব্যবস্থা করবার ক্ষমতা আছে, আপনারা যা মঞ্জুরী দিয়েছেন তার মধ্যে যতটুকু করা যায় নিশ্চয়ই করা হবে। এর বাইরে কোন প্রকল্প আমাদের এখন পর্যন্ত দেবার মত ক্ষমতা হয়নি, তবে মাননীয় সদস্যরা যদি মনে করেন যে, এই প্রকল্প নিতে হবে, তা হলে নিশ্চয়ই সরকার বিবেচনা করবেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি বলতে চাই যে তিনি এই গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে ক্যাবিনেটে আলোচনা করে যাতে মঞ্জুরী পান তার ব্যবস্থা করবেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য একটু ভুল করছেন, এটা যদি মঞ্জুর করা হয়, তা হলে মাননীয় সদস্যরা অন্য যে সমস্ত প্রকল্পের জন্য চাপ দিচ্ছেন সেই রকম কোন প্রকল্প বাতিল করতে হয়। সুতরাং মাননীয় সদস্যরা যদি মনে করেন যে, এই প্রকল্পের উপর অগ্রাধিকার দিতে হবে এবং সভার সদস্যদের যদি এই অভিমত হয়, তা হলে সরকার নিশ্চয়ই বিবেচনা করবেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্যার, এটা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, মাননীয় মন্ত্রিমহাশয় যেভাবে উত্তর দিচ্ছেন, তাতে আমাদের যে প্রশ্ন সেটাকে বাইপাস করে যাচ্ছেন। আমরা স্যার, সরকারের এই ধরনের অ্যাভয়েডিং অ্যাটিচিউডের পক্ষপাতী নই। আমরা চাই, সরকার এ বিষয়ে একটা সুষ্ঠু পরিকল্পনা নিন। আমরা জানতে চাই, সরকার এদের জন্য সুষ্ঠু পরিকল্পনা করবেন কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় সদস্য এখানে যে বক্তব্য রাখলেন, আমি তা নিশ্চয়ই মন্ত্রি-সভার বিবেচনার জন্য উপস্থাপিত করব।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানালেন যে, ভিক্ষুকদের পরিসংখ্যান তাঁর কাছে নাই, পরিসংখ্যান থাকাটা অত্যন্ত জরুরী এটা তিনি নিশ্চয়ই স্বীকার করবেন, যদি কোন ব্যবস্থা নিতে হয়। আমি জিজ্ঞাসা করতে পারি কি পরিসংখ্যানহীন পরিকল্পনা কি ফল উৎপাদন করে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় সদস্য বোধ হয় আমার জবাবটা পরিষ্কারভাবে শুনতে পান নি। পরিসংখ্যান নাই, আমি একথা বলি নি। আমি বলেছি পরিসংখ্যান আছে কিনা বলতে পারি না, আমার কাছে তথ্য নাই।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** অতি সত্বর পরিসংখ্যান নেবার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** সেন্সাস যখন হয়েছে তখন পরিসংখ্যান থাকার কথা। আমার কাছে তথ্য নাই একথা বলেছি।

### মাধ্যমিক স্তরে শিক্ষার পরিবর্তন

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২২।) **শ্রীনিতাইপদ সরকারঃ** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাধ্যমিক স্তরে শিক্ষা ব্যবস্থা পরিবর্তনের কোন সিদ্ধান্ত সরকার করিয়াছেন কিনা; এবং

(খ) করিয়া থাকিলে, উক্ত পরিবর্তনের সিদ্ধান্ত করার কারণ কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** (ক) হ্যাঁ।

(খ) সর্ব ভারতীয় ক্ষেত্রে একই রকম শিক্ষা ব্যবস্থা চালু করিবার জন্য এবং একাদশ শ্রেণীর বিদ্যালয়ে আশানুরূপ ফল না পাওয়ায় সরকার এই পরিবর্তনের সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন।

**শ্রীনিতাইপদ সরকারঃ** সাপ্লিমেন্টারী প্রশ্ন স্যার, এই যে পরিবর্তন করার সিদ্ধান্ত নিয়েছেন, এটা কি কি ভাবে হবে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমরা কাগজে জানিয়েছিলাম, নিশ্চয়ই পড়ে থাকবেন, ক্লাস ইলেভেন সিস্টেম থেকে ক্লাস টেন সিস্টেমে ফিরে যাচ্ছি, ক্লাস ইলেভেন এবং ক্লাস টুয়েলভ নিয়ে জুনিয়ার কলেজ কোর্স হবে, তারপরে উচ্চতর শিক্ষার জন্য যাবে, এটাই মোটামুটিভাবে স্থির হয়েছে, এটা বিস্তারিতভাবে আরও পরীক্ষার প্রয়োজন, সেই পরীক্ষাগুলি করছি, পরে ডিটেইল ডিসিশন জানাতে পারব।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এই যে জুনিয়ার কলেজ কোর্স, এটা স্কুলে থাকবে না কি কলেজে থাকবে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এ সম্বন্ধে কোন সিদ্ধান্ত এখনও হয় নি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এই যে সেকেন্ডারী স্কুলগুলিকে টেন ক্লাসে রিভার্ট করা হচ্ছে, তাতে কোন শিক্ষক ছাঁটাই হবে কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এই পরিবর্তনের জন্য কোন শিক্ষক বা অন্য কোন কর্মী ছাঁটাই হবে না, একথা আমরা জানিয়ে দিয়েছি।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** এই যে পরিবর্তনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে, তার জন্য কি কোন তদন্ত কমিটি, বা অনুসন্ধান কমিটি বা কোন টেকনিক্যাল কমিটি কি গঠন করা হয়েছিল, যাদের মতামত নিয়ে এই সিদ্ধান্ত করা হয়েছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** সিদ্ধান্ত গ্রহণের পূর্বে বিভিন্ন শিক্ষক সংস্থা, ছাত্র সংগঠন এবং আরও অনেক শিক্ষক ও শিক্ষানুরাগী ব্যক্তিদের সঙ্গে পরামর্শ করা হয়েছে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জিঃ** এই যে ওপিনিয়ন, এটা কি অর্গানাইজেশন থেকে ইন্ডিভিজুয়েলী নেওয়া হয়েছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** অর্গানাইজেশন থেকে ইন্ডিভিজুয়েলী মতামত নেওয়া হয়েছে।

[1-50—2-00 p.m.]

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই যে দশ ক্লাস স্কুল হচ্ছে, তার পাঠ্যসূচি তৈরি হয়ে গেছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** তৈরি হচ্ছে।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই পাঠ্যসূচিতে বৃত্তিমুখী ব্যবস্থা আনবার ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** একটা ওয়ার্ক এক্সপেরিয়েন্স এর সঙ্গে থাকবে। তবে তার ডিটেলস এখনো ঠিক হয় নাই।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি এমন কোন গ্যারান্টি দিতে পারেন যে, এগারো ক্লাস স্কুল থেকে দশ ক্লাসে ফিরে গেলে তাঁর মতে আশানুরূপ ফল পাওয়া যাবে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমরা আশা করছি, ফল একটু ভাল হবে।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** এই যে সমাজব্যবস্থা পরিবর্তন করতে বলেছি, ইংরেজ আমলের শিক্ষাব্যবস্থা সমাজতান্ত্রিক ধাঁচের সমাজব্যবস্থার সঙ্গে এই শিক্ষাব্যবস্থা তাল মিলিয়ে না এগুলে পিছিয়ে যেতে পারি তাতে কি আসল লক্ষ্য সাধিত হবে?

**Mr. Speaker:** You have expressed your opinion.

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই যে নতুন পাঠ্যসূচি তৈরি হচ্ছে এর মধ্যে পরীক্ষা সংস্কারের ব্যবস্থা আছে কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এই পাঠ্যসূচির পরিবর্তনের সঙ্গে আরো আনুষঙ্গিক অনেক কিছুর পরিবর্তন ও সংশোধনের প্রয়োজন আছে, সেসব আমরা চিন্তা করছি। এই সম্পর্কে বিভিন্ন ব্যক্তি ও সংগঠনের সঙ্গে আলোচনার জন্য আগামী ৩রা ও ৪ঠা মার্চ তারিখে আমরা একটা সেমিনার ডেকেছি।

**শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি এই নূতন শিক্ষাব্যবস্থা কোন্ সাল থেকে চালু হবে বলে সরকার ঠিক করেছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** হ্যাঁ, ১৯৭৪ সালের পয়লা জানুয়ারি থেকে।

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তীঃ** জুনিয়র কলেজ হলে এর ফলে বর্তমানে যে কলেজগুলি পশ্চিমবঙ্গে আছে, তার আর্থিক ক্ষেত্রে নতুন কোন অসুবিধা সৃষ্টি হবে কিনা তা ভেবে দেখেছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমি জুনিয়র কলেজ কোর্সের কথা বলেছি, জুনিয়র কলেজ হবে কিনা সে সম্বন্ধে কিছু বলি নি।

## জুনিয়ার কলেজ স্থাপন

***২১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২।) **শ্রীসুনীলমোহন ঘোষ মৌলিকঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জুনিয়ার কলেজ স্থাপনের ব্যাপারে প্রস্তাব গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, উক্ত জুনিয়ার কলেজ স্থাপনের ব্যাপারে কি নীতি গ্রহণ করা হইয়াছে;

(গ) উক্ত কলেজের জন্য স্থান নির্বাচন করা হইয়াছে কিনা এবং হইলে, কোথায় কোথায় স্থাপিত হইবে;

(ঘ) জুনিয়ার কলেজের পাঠ্যসূচী (সিলেবাস) নির্ধারণ করা হইয়াছে কিনা এবং হইলে, তাহা কি;

(ঙ) একাদশশ্রেণী বিদ্যালয়গুলি দশশ্রেণীতে পরিণত করার ফলে যেসমস্ত শিক্ষক, ল্যাবরেটরী অ্যাসিস্ট্যান্ট উদ্বৃত্ত হইবে এবং সায়েন্স ল্যাবরেটরিগুলি অকেজো হইয়া পড়িয়ে, সেগুলির উদ্বৃত্ত স্টাফ ও ল্যাবরেটরিগুলি ইউটিলাইজ করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা;

(চ) বর্তমানে বিজ্ঞানশাখা সহ যেসমস্ত বিদ্যালয় একাদশশ্রেণীতে উন্নীত আছে, সেইসমস্ত বিদ্যালয়ের সাধারণ বি এস-সি পাশ ও কনডেন্সড ট্রেনিং-প্রাপ্ত বিজ্ঞান শিক্ষকদের প্রস্তাবিত জুনিয়ার কলেজে বিজ্ঞানশিক্ষক হিসাবে গণ্য করা হইবে কিনা; এবং

(ছ) জুনিয়ার কলেজগুলির শিক্ষকগণের যোগ্যতা কি হইবে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** জুনিয়র কলেজ কোর্স প্রবর্তনের ব্যাপারে প্রস্তাব গ্রহণ করা হইয়াছে। অপরাপর বিষয়গুলি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** এই যে জুনিয়র কলেজ কোর্স বর্তমানে থ্রি-ইয়ার ডিগ্রী কোর্স যে কলেজগুলিতে পড়ায় তার সংগে যুক্ত করবার প্রস্তাব সরকার বিবেচনা করছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** সমস্ত বিষয়টা সরকারের বিবেচনাধীন, ওটাও বাদ নাই।

**শ্রীশান্তিকুমার দাসগুপ্তঃ** এই জুনিয়র কলেজ-কে কোন একটা বিশেষ সংস্থার অধীনে আনার কথা ভাবছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমরা জুনিয়র কলেজ কোর্স ঠিক করেছি। তাব সংগে আরো কোন বিষয় পড়ান হবে—সেগুলি বিশদভাবে বিচার বিবেচনা করছি।

**শ্রীসুনীলমোহন ঘোষ মৌলিকঃ** এই জুনিয়র কলেজগুলির শিক্ষকদের যোগ্যতা কি হবে তাও কি এখনো বিবেচনাধীন আছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** সবকিছু বিবেচনাধীন আছে।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** ঐসব কলেজে শিক্ষাদানের ব্যবস্থার উন্নতি করবেন কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এটাও বিবেচনাধীন।

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** ওটাও বিবেচনাধীন আছে।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় শিক্ষামন্ত্রী আগের প্রশ্নের উত্তরে জানালেন যে সমস্ত ব্যাপার বিবেচনাধীন এবং সমস্ত ব্যাপারটা পুঙ্খানুপুঙ্খরূপে বিবেচনার প্রয়োজন আছে। আবার একটা পরের প্রশ্নের উত্তরে জানাচ্ছেন যে, ১লা জানুয়ারি, ১৯৭৪ সাল থেকে চালু করবেন। আমরা কোন্‌টা ঠিক উত্তর বলে ধরে নেব?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** দুটি সিদ্ধান্ত গৃহীত হয়েছে। একটা হচ্ছে, ক্লাস ইলেভেনের জায়গায় ক্লাস টেন হচ্ছে এবং ক্লাস টেনের পর জুনিয়র কোর্স চালু হবে। বাকি কি হবে না হবে, সে সমস্ত বিষয়ে বিবেচনাধীন আছে।

**শ্রীহরশংকর ভট্টাচার্যঃ** কতদিনের মধ্যে সরকারের বিবেচনা শেষ হবে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** বিবেচনা চলবে, যখনই সিদ্ধান্তে পেঁাছান যাবে তখনই বিবেচনা শেষ হবে।

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় শিক্ষামন্ত্রী কি জানাবেন, তাঁর দুটো কানে একদিকে স্কুলের শিক্ষকরা বলছেন, এই ইলেভেন ক্লাস উঠে গেলে তাঁদের কথা মনে রাখতে, আর একদিকে কলেজের শিক্ষকরা বলছেন, তাঁদের কথা মনে রাখতে। তিনি কোথায় অন্য কান পাবেন যে, তাতে শুনে ছাত্রদের কথা মনে রাখবেন এবং ব্যবস্থা করবেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** দুটো কান। তা দিয়ে যে যেটা বলছেন তাই শুনছি।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** হায়ার সেকেন্ডারী স্কুল এবং জুনিয়র কলেজ—এর মধ্যে কোন্ কোন্ বিষয়ে অর্থাৎ পার্টিকুলার কি কি বিষয় বিবেচনাধীন আছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এর কোন লিমিট নেই। দুটি বিষয় ছাড়া অর্থাৎ যে দুটোতে সিদ্ধান্ত নিয়েছি, আর সব বিষয় বিবেচনাধীন আছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** পার্টিকুলারলি বলুন কোন্ কোন্ বিষয় বিবেচনাধীন আছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** মোটামুটি বলতে পারবো। সূক্ষ্ম বিষয়ে জানতে চাইলে বলতে পারবো না।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মোটামুটি বলুন।

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** মোটামুটিভাবে পাঠ্যসূচি এবং ক্যারিকুলাম ক্লাস নাইন-টেন এবং টেন-ইলেভেন—এগুলো বিবেচনাধীন আছে এবং যেটা আপনারা চিন্তা করছেন ক্লাস ইলেভেন-টুয়েলভ কোথায় পড়ান হবে—সেটা বিবেচনাধীন আছে।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** তিনি বলছেন সমস্ত বিষয়টা বিবেচনাধীন আছে। এই বিষয়ে অত্যন্ত জোরের সংগে আমি বলতে চাই যে, আমাদের সামাজিক, রাষ্ট্রিক সমস্ত বিষয় এর সংগে জড়িত। সেইজন্য বলছি, একদিন কি কি বিবেচনাধীন আছে এবং কি কি বিবেচনা করে কাজ করতে হবে এই নিয়ে বিচার করতে একটা আলোচনা করতে প্রস্তুত আছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** বিবেচনার সময় আমাদের এইখানে যেসব শিক্ষক সদস্য আছেন তাঁদের মতামত নেওয়ার ব্যবস্থা হয়েছে। যখন সিদ্ধান্ত নেওয়া হবে তখন জানানো হবে।

**শ্রীসুনীল ঘোষ মৌলিকঃ** আমার প্রশ্ন ছিল যে, সায়েন্স ল্যাবোরেটরীগুলো অকেজো হয়ে পড়বে। সে বিষয়ে কি বিবেচনার আছে তাতো বুঝলাম না।

[2-00—2-10 p.m.]

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** সবটা নির্ভর করছে কি সিলেবাস হবে। এখন ক্লাস টেন-এ যদি সায়েন্স পড়ানো হয়, তা হলে ল্যাবরেটরী অকেজো হবে কেন?

**শ্রীআনন্দগোপাল মুখার্জিঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, শিক্ষক সদস্যদের নিয়ে আলোচনার কথা ভাবছেন এ কথা বললেন। আমি যদি ধরে নিই যে, তাঁর দুটো কানের মধ্যে তিনি শিক্ষক ও অধ্যাপকদের কথা শুনেছেন। আমি এখানে প্রশ্ন করছি অভিভাবক বা অন্যান্য যেসব সদস্য রয়েছেন তাঁদের কথা তিনি শুনবেন কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমরা যে সেমিনার ডেকেছি ঐ থার্ড মার্চ এবং ফোর্থ মার্চ সেখানে সমস্ত লোককেই ডাকা হয়েছে।

**শ্রীশান্তিকুমার দাসগুপ্তঃ** ইন্টারমিডিয়েট বোর্ডের কথা ভাবা হচ্ছে কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** এটা সবের মধ্যে পড়ে।

**শ্রীগোবিন্দ চ্যাটার্জিঃ** সব আশ্বাসের মধ্যে মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে এই নিশ্চয়তা প্রদান করবেন কিনা, পাঠ্যসূচি সংস্কারের যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে সেই অনুযায়ী এই পরিবর্তিত পাঠ্যক্রম অনুযায়ী পুস্তক প্রকাশের ব্যবস্থা হচ্ছে কিনা এবং তা না হওয়া পর্যন্ত তাড়াতাড়ি যাতে ঐ পাঠ্যক্রম প্রবর্তন করা না হয় তার নিশ্চয়তা দেবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জিঃ** আমরা এই পাঠ্যক্রম ১৯৭৩ সালের ১লা জানুয়ারি থেকে চালু করাব কথা চিন্তা করেছিলাম। কিন্তু ঐ পাঠ্যক্রম অনুযায়ী বইপত্র লেখা বা প্রকাশ সম্ভব হবে না বলেই আমরা ১লা জানুয়ারি, ১৯৭৪ সাল থেকে নূতন পাঠ্যসূচি চালু করার সিদ্ধান্ত নিয়েছি। আশা করি, এই সময়ের মধ্যে পাঠ্যসূচি অনুযায়ী পুস্তক প্রকাশ করা সম্ভব হবে।

**Mr. Speaker:** The question hour is over. Now held over questions.

**উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ সংস্থা**

***২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** স্বারাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট করপোরেশন-এ ১৯৭০-৭১ এবং ১৯৭১-৭২ সালে গড়ে কতগুলি বাস চালু ছিল এবং ১৯৭২-৭৩ সালের ডিসেম্বর পর্যন্ত গড়ে কতগুলি বাস চালু ছিল; এবং

(খ) ঐসময়ে গড়ে কতজন কর্মী কাজ করিত?

**Shri Gyan Singh Sohanpal:** (a) Average number of buses, 1970-71—187, 1971-72—189, 172-73 (up to December)—225.

(b) Average number of workers 1970-71—2,022, 1971-72—2,177, 1972-73 (up to December)—2,490.

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এ বছরের ৩১শে মার্চের মধ্যে বাসের সংখ্যা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** আমি ডিসেম্বর পর্যন্ত হিসাব দিয়েছি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** আগামী মার্চের মধ্যে বাসের সংখ্যা বাড়ানোর পরিকল্পনা আছে কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** নিশ্চয় বাড়ছে।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** কতগুলি বাড়ছে সেটা জানাবেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** এটা অফ হ্যান্ড বলা সম্ভব নয়, তবে বাড়ছে এটা বলতে পারি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টকে ২০ লক্ষ টাকার লোন গ্রান্ট করেছে বাস কেনার জন্য—সেই টাকা লোন নেবার পারমিসন দেওয়া হয়েছে কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** এর থেকে এ প্রশ্ন আসে না।

**কামারহাটি প্রোডাকশন সেন্টার**

***৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারহাটি প্রোডাকশন সেন্টার-এ ১৯৭১-৭২ সনে কত টাকার বাঁশের জিনিস তৈয়ারি হইয়াছে;

(খ) উক্ত সেন্টার-এ কতজন পার্মানেন্ট ওয়ার্কার এবং কতজন ক্যাজুয়েল লেবার আছে;

(গ) উক্ত সেন্টার-এ ১৯৭১-৭২ সনে কত টাকা লাভ অথবা লোকসান হইয়াছে; এবং

(ঘ) উক্ত সেন্টার-এর সুপারিন্টেন্ডেন্টকে কোন স্পেশাল অ্যালাউন্স দেওয়া হয় কিনা; এবং হইলে, তাহার পরিমাণ কত ও তাহার কারণ কি?

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মিঃ স্পীকার স্যার, এই কোশ্চেনের উত্তর টেবিলে দেওয়া হয় নি, সেই জন্য আমি পাই নি।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্নের জবাব দেবার জন্য আমি সময় চেয়েছি, সেই জন্যই বোধ হয় উত্তর টেবিলে দেওয়া হয় নি। মাননীয় সদস্য যদি হোল্ডওভার করতে চান, তা হলে তিনি তা করতে পারেন এবং প্রশ্ন করলে আমি উত্তর দেব।

**Mr. Speaker:** I was told by my Officer that the reply of this question was not received and so it would be held over. Now, the Minister says that he is ready with the answer. So, if there is no difficulty for the Hon'ble Member, the question may be answered.

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** উত্তর না পেলে সাপ্লিমেন্টারি কোশ্চেন করতে বড় অসুবিধা হয়।

**Mr. Speaker:** Then the question is held over again.

### Tram Cars without sitting arrangements

***77.** (Admitted question No. *268.) **Shri Md. Safiullah:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) if there is any tram car without any sitting arrangements therein plying in any route in Calcutta;

(b) if so, what are the advantages of introduction of such tram cars; and

(c) whether the Government has any proposal to introduce more much cars in the near future?

**Shri Gyan Singh Sohanpal:** (a) No.

(b) and (c) Does not arise.

**Shri Md. Safiullah:** How many tram cars are there in Calcutta in which there are different types of sitting arrangements?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** সেটা এখন বলা সম্ভব নয়। এর জন্য নোটিস চাই।

**Shri Md. Safiulla:** Is it the policy of the Government to accommodate more persons in the tram cars than their sitting arrangements?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** মিঃ স্পীকার স্যার, এটার কি উত্তর দেব, এর উত্তর কিছু নেই।

**Shri Md. Safiulla:** Is the government experimenting with regard to different kinds of sitting arrangements in the tram cars?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** হ্যাঁ, মাঝখানে একবার এক্সপেরিমেন্ট হয়েছিল।

**Shri Md. Safiullah:** Mr. Speaker, Sir, this question arose when I found one Tram Car (Tram Car No. 5) was plying in Route No. 14 and there were no sitting arrangements in the said tram car. Is it the fact that after receiving my question the Hon'ble Minister introduced sitting arrangements in it. If so, I congratulate him.

**Shri Gyan Singh Sohanpal:** The Honourable Member is right. There was one tram car like that and an experiment was being conducted. The car was there for seven days only.

**Shri Md. Safiullah:** Sir, my question is whether sitting arrangement was provided in that particular tram car after the Hon'ble Minister saw my question?

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, there was a suggestion from some passengers that some of the single unit tram cars from Howrah may be utilised with only standing accommodation. To give a fair trial to this, Tram Car No. 5 was utilised accordingly from 21st August, 1972 to 27th August,

1972. A small fencing was made inside the tram car for movement of the Conductor. The tram car was operated in Route No. 14 from Sealdah Station to B.B.D. Bagh via Bepin Behari Ganguly Street. We took note of the number of passengers and found that the number of passengers in the particular tram car was much less as compared to the single unit tram cars of the same route with sitting accommodation. The standing accommodation was for second class but with fans. As we found the experiment was not successful this scheme was given up and the tram car was converted into usual type.

**Government vehicles used in Congress Sessions at Bidhannagar**

***79.** (Admitted question No. *274.) **Shri A. H. Besterwitch:** Will the Minister-in-charge of the Home (Transport) Department be pleased to state—

(a) if any vehicle owned or under the disposal of the Government were allowed to be used in connection with the Congress Session recently held at Bidhannagar; and

(b) if the answer to (a) be in the affirmative, will he please state the number of vehicles so used and the terms and conditions under which such vehicles were allowed to be used?

**Shri Gyan Singh Sohanpal:** (a) No Government vehicle was allowed to be used in connection with the Congress Session. Some vehicles, no doubt, were allotted as was customary and in accordance with a long standing practice for the use of the Prime Minister of India and some of the Central Ministers and State Chief Ministers for their official use during their stay in Calcutta at that time.

(b) 35 vehicles.

[2-10—2-20 p.m.]

**Shri A. H. Besterwitch:** Will the Hon'ble Minister be kind enough to state whether the Cabinet Ministers utilised Government cars?

**Shri Gyan Singh Sohanpal:** The Cabinet Ministers were using their own cars which were allotted to them by Government for their official duties.

**Shri A. H. Besterwitch:** Are not these cars, which are used by the Cabinet Ministers for official duties, Government cars?

**Shri Gyan Singh Sohanpal:** I have already said that the cars, used by the Ministers, are definitely Government cars.

**Shri A. H. Besterwitch:** You have said that the State Chief Minister was given a car according to custom. So, according to custom even the Cabinet Ministers have got allotment of cars. Then why did you say only the Chief Minister in your reply?

**Shri Gyan Singh Sohanpal:** I have said the Chief Ministers of other States.

**Shri A. H. Besterwitch:** You did not say "Chief Ministers of other States", you said—the State Chief Minister.

**Shri Gyan Singh Sohanpal:** I said "Chief Ministers".

**Shri A. H. Besterwitch:** That is a vague reply that some Central Ministers used the cars. How many Central Ministers came to the Session to whom you have allotted cars?

**Shri Gyan Singh Sohanpal:** You better put this question to the Congress Committee. I am talking about vehicles. I have already stated that 35 vehicles were allotted.

**Shri A. H. Besterwitch:** That is not correct answer. When the Central Ministers or Chief Ministers of other States came here the allotment was not for 35 only. It should be more than 35. I want clear answer.

**Mr. Speaker:** Mr. Besterwitch, the clear and categorical statement of the Minister is that in all 35 vehicles had been allotted. You may not agree or any Member may not agree, but you have sought for some information from the Minister and he has given the information. If you have got some other supplementary, you can put it.

(Shri Gyan Singh Sohanpal rose to speak.)

**Shri Siddhartha Shankar Ray:** Sir, may I answer on behalf of the Minister concerned? I think, if the honourable Member could ask his leader and the Ministers of his United Front Government he would know that whenever any Minister from outside came to West Bengal or whenever Ministers from the Central Government came to West Bengal, his Government also gave cars to them without asking any question. It is the custom and it is the practice.

**Shri A. H. Besterwitch:** That is agreeable. I know that it is the custom that when any Minister from outside comes, it is the duty of the Government to allot him a car. But my question is very simple. The Hon'ble Minister says that 35 cars were used, but if I am correct, the number should be more than 35. If all the Central Ministers and the Chief Ministers of other States did come to the Session, then how only 35 cars could meet the requirements?

**Shri Siddhartha Shankar Ray:** Shri Besterwitch is right in his calculation that the number of State Chief Ministers outside the State of West Bengal and the number of Central Ministers were much more than 35, but there were some Chief Ministers and some Central Ministers who did not want any car from this Government. Therefore, those who required cars were given cars and those who did not require were not given.

**যাবজ্জীবন কারাদণ্ড**

***৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলে যাবজ্জীবন কারাদণ্ডে দণ্ডিত কয়েদীদের সংখ্যা কত ছিল;

(খ) তন্মধ্যে মহিলা কয়েদীর সংখ্যা কত; এবং

(গ) মৃত্যুদণ্ডে দণ্ডিত আসামীদের ফাঁসির ব্যবস্থা এখনও চালু আছে কি?

**Shri Gyan Singh Sohanpal:** (a) 978.

(b) 22.

(c) Yes.

**খেসারী ডাল খাইয়া পঙ্গু**

***227.** (Short Notice) (Admitted question No. *862.)

**শ্রীমহঃ সফিউল্লাঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে সম্প্রতি রাজ্যের বহু জায়গায় খেসারী ডাল খাইয়া বহু মানুষ পঙ্গু হইয়া পড়িয়াছেন;

(খ) অবগত থাকিলে সরকার প্রতিকারের জন্য কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন; এবং

(গ) যে সমস্ত মানুষ এই ডাল খাইয়া পঙ্গু হইয়া পড়িয়াছেন, সরকার তাঁহাদের চিকিৎসার কোন ব্যবস্থা করিয়াছেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) দীর্ঘদিন যাবৎ খেসারীর ডাল প্রধান খাদ্যরূপে খাওয়ার ফলে মুর্শিদাবাদ জেলার রানীনগর ব্লকের আঠার জন মানুষ পক্ষাঘাতে আক্রান্ত হয়েছেন।

(খ) খবর পাওয়ার সংগে সংগেই মুর্শিদাবাদ জেলার ডি এইচ ও এবং লালবাগ মহকুমার এস ডি এইচ ও ঘটনাস্থল পরিদর্শন করেন এবং প্রতিকারের ব্যবস্থা নেন। খেসারীর ডাল কেন শোধন করে খাওয়া দরকার—ঐ বিষয়ে একটি ইস্তাহার (লিফ্‌লেট) জনসাধারণের মধ্যে প্রচার করা হয়।

(গ) আক্রান্ত ব্যক্তিদের বহরমপুর জেলা হাসপাতালে বিশেষজ্ঞদের দিয়ে চিকিৎসার ব্যবস্থা করা হয় এবং পরে ইসলামপুর এ জি হাসপাতালে বিশেষজ্ঞ দ্বারা নির্দেশিত পথে চিকিৎসার ব্যবস্থা করা হয়। কম আক্রান্ত ব্যক্তিদের ভ্রাম্যমাণ চিকিৎসকদলের মাধ্যমে গৃহ-চিকিৎসার ব্যবস্থা করা হয়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** এই ধরনের ঘটনা পূর্বে কি ঘটেছিল? ঘটে থাকলে সরকার তখন কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এই ধরনের ঘটনা প্রথমে এই সরকারের নজরে আসে ১৯৭২ সালের অক্টোবর মাসে। নজরে আসার সংগে সংগে ওখানে যাওয়া হয়। কারণ প্রথমে আমাদের দেখা উদ্দেশ্য ছিল যে, তেল বা অন্য কিছুতে ভেজালের ফলে এটা হচ্ছে কিনা। কিন্তু দেখা গেল, তা নয়। খেসারীর ডাল খাওয়া উচিত ভাল করে ফুটিয়ে। প্রথমে ভাল করে ডালটাকে জলে ফুটিয়ে নিয়ে জলটাকে ফেলে দিয়ে আবার জল দিয়ে ফুটিয়ে তারপর সেটা খাওয়া উচিত, সেটা তারা পালন করেন নি। শুধু খেসারীর ডাল মূলখাদ্য হিসাবে ওখানে যারা গ্রহণ করতেন, তারাই এই রোগে আক্রান্ত হয়েছিলেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** এই ডাল শোধন করার ব্যবস্থা, ওখানে কি করা হয়েছিল?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** জমি থেকে যখন ঐ ডাল আসছে তখন শোধন করার কোন প্রথা ওখানে নেই। তবে লিফলেটের মাধ্যমে নানারকমভাবে জনসাধারণকে বলে দেওয়া হচ্ছে, তারা যেন এই ডাল খাবার আগে তিন-চারবার ফুটিয়ে নেন, এবং প্রত্যেকবার জলটা ফেলে দেন।

[2-20—2-30 p.m.]

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** এইভাবে এই ডালকে ফোটালে এর প্রোটিন ভ্যালু কমে যায় কিনা এ সম্বন্ধে কোন অনুসন্ধান করেছিলেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বিশেষজ্ঞরা মত দিয়েছেন যে, প্রোটিন ভ্যালু কমে না, তবে এর মধ্যে যে বিষক্রিয়ার সম্ভাবনা আছে সেটা কমে যায়।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** অন্যান্য দ্রব্যের সংগে মিশিয়ে যে ব্যসম তৈরি হয়, সেই মিশ্রণটা কত পরিমাণ হলে পর মানুষের কোন ক্ষতি করে না, এটা কি জানাবেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আপনি যেটা বললেন, এটার জন্য নোটিস দরকার, কারণ বিশেষজ্ঞ দিয়ে পরীক্ষা করে এর উত্তর দেওয়া প্রয়োজন।

### কলিকাতায় বসন্ত রোগ

***228.** (Short Notice) (Admitted question No. *863.)

**শ্রীমহঃ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলিকাতায় বসন্ত রোগ মহামারী আকারে দেখা দেওয়ার সম্ভাবনা দেখা গিয়াছে;

(খ) সত্য হইলে, সরকার এই রোগ প্রতিরোধের জন্য কি কি জরুরী ব্যবস্থা অবলম্বন করিতেছেন; এবং

(গ) এই রোগ চিরতরে নির্মূল করিবার জন্য সরকার কোন ব্যবস্থা করিয়াছেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) এবং (খ) কলকাতায় কিছুসংখ্যক অধিবাসী বিচ্ছিন্নভাবে বসন্ত রোগে আক্রান্ত হয়েছেন। যাতে উহা ব্যাপকভাবে ছড়িয়ে না পড়ে তার জন্যে কলকাতা কর্পোরেশন ও স্বাস্থ্য অধিকারের কর্মীরা জরুরীভিত্তিতে টিকাদান ও অন্যান্য প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করেছেন।

(গ) হ্যাঁ।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই রোগ সম্বন্ধে সংবাদপত্রে আমরা দেখছি যে, এটা মহামারীর আকার ধারণ করতে পারে, সুতরাং এর জন্য আপনি কি কর্ডনিং করে টিকা দেবার ব্যবস্থা দ্রুত গতিতে করা যায় সে বিষয়ে কোন চিন্তা করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** এটা দ্রুত করার জন্য সরকার থেকে সেপ্টেম্বর মাসে এপিডেমিক ডিসিসেস অ্যাক্ট যেটা আছে তার ২ ধারা অনুযায়ী এপিডেমিক ভয়াবহ আকার ধারণ করতে পারে বলে প্রথমেই যে সমস্ত পন্থা অবলম্বন করা উচিত সেগুলি শুরু হয়েছিল। যেমন ব্যাপকভাবে টিকাদান করার ব্যবস্থা, এবং বসন্ত রোগে আক্রান্ত হয়েছেন যারা তাদের প্রথমেই ইনফেকসনস ডিসিসেস হসপিটালে তাদের কম্পালসারীভাবে যাতে রিমুভ করা যায়—ঐ সকল পেসেন্টদের তার ব্যবস্থা করা হয়েছিল। হঠাৎ এক সপ্তাহে দেখা গেল, খুব বেশী লোক আক্রান্ত হয়েছে তখন আরও ৬০০ টিকাদারকে সরকারী ক্যাবিনেটের অনুমোদন নিয়ে কাজে লাগানো হয়েছে এবং এই ৬০০-র মধ্যে প্রায় ৫০০-কে কাজে নামানো গিয়েছে, অন্যরা ছবি দেন নি বা অ্যাপলিকেশন ফর্ম ঠিক মত ফিল-আপ করে নি বলে দু-একদিন দেরি হয়েছে এবং টিকাদানের ব্যাপক অভিযান চলছে। বিশেষ করে বস্তিবাসীদের মধ্যে যাদের ঠিক মত ঠিকানা পাওয়া যায় না। আরও বেশী করে কাজ চলছে যে সমস্ত এলাকায় আমাদের শ্রমিক ভাইরা রয়েছে, যারা এখানে ডেলি লেবার হিসাবে কাজ করে থাকে। কলিকাতা মিউনিসিপ্যালিটির সহযোগিতায় তাদের এলাকায় তাদের যে সমস্ত রেজিসটেন্স গ্রুপ আছে তাদের সহযোগিতা নিয়ে যেখানে নানা রকম কারণে টিকা নিচ্ছে না বা তাদের যেখানে বোঝান যাচ্ছে না সেখানে পাড়ার জনসাধারণের সংগে প্রিসিওর-এর চেষ্টা করা হচ্ছে। কিছু কিছু জায়গায় রাত্রিকালে টিকাদাররা যাতে আক্রান্ত না হয় তার জন্য পুলিসের সাহায্য নেওয়া হচ্ছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই রাজ্যে প্রতিদিন বাইরে থেকে বাসে এবং ট্রেনে বহু যাত্রী আসছে সেই জন্য ট্রেন স্টপ এবং বাস স্টপে টিকা দেবার ব্যবস্থা সরকার থেকে গ্রহণ করেছেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** রেলওয়ে স্টেসনে বা বাস স্টপে বাধ্যতামূলকভাবে টিকা দেওয়ার কথা আমরা ভেবেছিলাম এবং নিজেরা ঘুরে দেখেছি যে সেটা সম্ভব হচ্ছে না। কারণ একটা হচ্ছে, স্টেসনে যখন যাত্রীরা নামে তখন সেখানে এত ভিড় থাকে এবং তারা অফিসে বা সরকারী কাজে যাচ্ছে এই অবস্থায় তাদেরও তাড়া থাকে যার ফলে টিকা দেওয়া সম্ভব হয় না। দ্বিতীয়

কারণ হচ্ছে, যখন ফিরছে তখনও ঐ একই অবস্থা এবং তাদের ট্রেন ফেল করবার ভয় থাকে। সেই জন্য আমরা সকল সরকারী অফিস এবং স্কুল-কলেজে অ্যাপীল পাঠিয়েছি এবং জানিয়েছি সেকসন ২ এপিডেমিক অ্যাক্ট অনুযায়ী। বাস স্টপে যেখানে যাত্রীরা কিছুক্ষণ দাঁড়ায় সেখানে যাতে টিকাদান কাজ করা যায় তার জন্য আমরা স্কীম নিয়েছি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** টিকা বীজ সংগ্রহ এই রাজ্যে করছেন, না পশ্চিমবঙ্গের বা ভারতবর্ষের বাইরে থেকে আমদানি করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমরা পশ্চিমবঙ্গের বাইরে থেকে ভারতবর্ষের মধ্যে ৪টি টিকা বীজ ড্রাই ভ্যাকসিন-এর পুরাণো যে পন্থা ছিল সেগুলিই আনাচ্ছি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** টিকাদান পদ্ধতিটা অন্যান্য দেশে আধুনিক প্রথায় যা চালু আছে সেটা এখানে না চালু করায় কাজ খুব হচ্ছে না এটা মনে করেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমাদের যে পদ্ধতি চালু আছে, তাতে ভাল ফল পাওয়া যাচ্ছে না এ সংবাদ সত্য নয়।

**শ্রী এ এম ও গনিঃ** যারা প্যাসেঞ্জার ট্রেন বা বাসে আসে তাদের দেওয়া সম্ভব নয় বলে বলছেন কিন্তু ইন্টারন্যাশনাল ট্রাভেল অ্যাক্ট অনুযায়ী ইনকামিং ও আউইগোয়িং প্যাসেঞ্জারদের ভ্যাকসিনেটেড হবার সার্টিফিকেট দিতে হয়। আপনাদের সে রকম কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** পরিকল্পনা আছে। তবে পশ্চিমবঙ্গের বাইরে থেকে যারা আসছে এবং পশ্চিমবঙ্গের ভেতরে রেল-ট্রেনের যাত্রী যাদের টিকিট চেকার যেসব টিকিট চেক করেন সেই রকমভাবে করার জন্য যেহেতু রেল ভারত সরকারের আওতায় সেজন্য তাঁদের সংগে আমরা কথাবার্তা বলছি।

**শ্রী এ এম ও গনিঃ** ৬০০ ভ্যাকসিনেটর যা অ্যাপয়েন্ট করেছেন সেটা কি কলকাতার পপুলেসন-এর পক্ষে যথেষ্ট বলে মনে করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ৬০০ ভলান্টিয়ার ভ্যাকসিনেটর নেওয়া হয়েছে। এছাড়া ২৫০ জন আরও ভ্যাকসিনেটর আছে এবং ৩০০ জন কর্পোরেশন-এর ভ্যাকসিনেটর আছেন ১০০টা কনস্টিটিউয়েন্সী বা ওয়ার্ড-এর পক্ষে এই সংখ্যা যথেষ্ট বলে মনে করছি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** টিকা নিলেও বসন্ত রোগ হয় এই রকম অপপ্রচার যে কিছু কিছু হোমিওপ্যাথিক ডাক্তার করছেন এ সংবাদ কি জানা আছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** না, জানা নেই।

**শ্রীনিতাইপদ সরকারঃ** হোমিওপ্যাথিক অ্যাসোসিয়েশন থেকে টিকা নেওয়া সম্পর্কে কোন আবেদন করেছেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এজন্য তাঁরা সরকারের পারমিশন চেয়েছেন। আমাদের যিনি হোমিওপ্যাথিক অ্যাডভাইসার আছেন তাঁকে এটা পরীক্ষা করে দেখতে বলেছি যে, এতে জন-সাধারণের কোন ক্ষতি হবে কিনা এবং এটা বিজ্ঞানসম্মত কিনা?

**শ্রীললিত গায়েনঃ** কিছু কিছু অবাঙালী এবং মুসলমান ভাইরা টিকা নিতে চান না বলে তাঁদের টিকা দেবার কোন পদ্ধতি চালু করেছেন কি?

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আই অবজেক্ট টু দিস। মুসলমান সমস্ত নয়, বলুন অশিক্ষিত মুসলমান ভাইরা।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এ রকম ধরনের কিছু কিছু খবর আছে। এটা ঠিক শুধু মুসলমান সম্প্রদায় নয়, হিন্দু, মুসলমান, বৌদ্ধ, খৃষ্টান প্রভৃতির মধ্যে যাঁরা অশিক্ষিত তাঁরা ভাবেন যে,

টিকা নেওয়াটা তাঁদের ধর্মবিরোধী ব্যাপার। সেজন্য মুসলমান সম্প্রদায়ের যিনি প্রধান তাঁর সঙ্গে নিজে এ বিষয় একটা মিটিং করে এ নিয়ে আলোচনা করায় তিনি সহৃদয়তার সঙ্গে নিজে এ বিষয় একটা অ্যাপীল করেছেন, তাঁদের কাগজে অ্যাপীল করেছেন এবং জনসাধারণের মধ্যে লিফলেট ছড়িয়ে দিয়েছেন। অবাঙ্গালী যাঁরা পরিপূর্ণ স্বাস্থ্য সম্বন্ধে শিক্ষা পায় নি, তাঁরা বাধা দিয়ে বলে মায়ের আমদানি হয়েছে বা শীতলা এসেছেন বলে টিকা নেব না। কিন্তু এম এল এ কিংবা যুব প্রতিষ্ঠান থেকে যখন তাঁদের কাছে গেছেন তখন তাঁরা টিকা নিয়েছেন।

[2-30—2-40 p.m.]

**শ্রীললিত গায়েন:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, গঙ্গাসাগর মেলার সময় বিভিন্ন জায়গায় টিকাদাররা যখন টিকা দিচ্ছিলেন সেই সময় নাগাল্যান্ড থেকে এবং বাইরে থেকে অবাঙ্গালীরা সেই সমস্ত টিকাদারদের ত্রিশূল নিয়ে তাড়া করেছিলেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** সেই রকম খবর আছে। তাঁরা স্বাস্থ্যসম্মত যে শিক্ষা সেটা সম্পূর্ণ রূপে পান নি, আমরা তাঁদের কাছে পেঁছে দিতে পারি নি বলে তাঁরা ঐ ধারণা নিয়েছেন, অবাঙ্গালী বলে নয়।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই বিধানসভার সকল সদস্য টিকা নিয়েছে কিনা এবং না নিয়ে থাকলে তার ব্যবস্থা কি হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আমি প্রশ্ন করছি, যিনি প্রশ্ন করলেন তিনি প্রথমে টিকা নিয়েছেন কিনা?

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** আমি টিকা নিয়েছি। মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন বিধানসভার সকল সদস্য কি টিকা নিয়েছেন?

(নো রিপ্লাই।)

## STARRED QUESTIONS

### (to which written answers were laid on the Table.)

### পশ্চিম দিনাজপুর জেলায় সি-এ-এস্-এ কর্তৃক প্রেরিত কম্বল বিতরণ

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮।) **শ্রীবীরেশ্বর রায়:** ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় সি-এ-এস্-এ সংস্থা যে ৫০০ শত কম্বল গরিবদের মধ্যে বিতরণের জন্য পাঠাইয়াছিলেন সেই কম্বল বিতরণ না করিয়া ফেরৎ পাঠানো হইয়াছে: এবং

(খ) সত্য হইলে, ঐ কম্বল বিতরণ না করিয়া ফেরৎ পাঠানোর কারণ কি?

**ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) পশ্চিম দিনাজপুর জেলার জন্য সি এ এস এ সংস্থা হইতে দুই শতপঁচাত্তরখানি কম্বল পাওয়া গিয়াছিল এবং উহার সমস্তই বিলি করা হইয়াছে।

(খ) প্রশ্ন উঠে না।

### পার্ট ওয়ান পরীক্ষায় পাশের হার

*১৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২২।) **শ্রীমতী গীতা মুখার্জি:** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, এ বছরের পার্ট ওয়ান পরীক্ষায় পাশের হার অন্যান্য বছরের তুলনায় কম; এবং

(খ) অবগত থাকলে, ইহার কারণ অনুসন্ধানের জন্য সরকার কিছু চিন্তা করেছেন কিনা এবং করে থাকলে, তা কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) কলিকাতা বিশ্ববিদ্যালকে এই ব্যাপারে একটি রিপোর্ট পাঠাইবার জন্য অনুরোধ করা হইতেছে।

## শিক্ষা সম্বন্ধীয় স্মারকলিপি

***১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮২।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবে কি—

(ক) ছাত্র পরিষদের নিকট হইতে শিক্ষা সম্বন্ধীয় আট দফা দাবী সম্বলিত কোন স্মারকলিপি সম্প্রতি সরকার পাইয়াছেন কিনা; এবং

(খ) পাইয়া থাকিলে, (১) দাবীগুলি কি কি; এবং (২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) এই প্রশ্ন উঠে না।

## বনগ্রাম শরণার্থী শিবিরের ত্রাণ বাবত খরচ

***২০১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৫।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলীঃ** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বনগ্রামে শরণার্থী শিবিরের রিলিফ বাবত সর্বমোট কত টাকা খরচ হয়েছে;

(খ) এই ব্যাপারে হিসাবনিকাশ করার জন্য কোন ইন্টারনাল অডিট ব্যবস্থা হয়েছে কিনা;

(গ) হয়ে থাকলে, কতজন এই ব্যাপারে নিযুক্ত হয়েছেন; এবং

(ঘ) এই হিসাবনিকাশ কাজের জন্য এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯শে ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত এই খরচের পরিমাণ মোট ২ কোটি ৯০ লক্ষ ৬১ হাজার ৬ শ' ১২ টাকা ৫ পয়সা।

(খ) হ্যাঁ।

(গ) তিনজন এস এ এস অ্যাকাউন্টেন্ট ও আংশিক সময়ের জন্য একজন অ্যাকাউন্টস্ অফিসার, মোট ৪ জন।

(ঘ) ২২ হাজার ৩ শ' ২২ টাকা।

## এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালা ও কোচিং সেন্টার

***২০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৬।) **শ্রীরজনীকান্ত দোলুইঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বেকার সমস্যা সমাধানের জন্য পশ্চিমবঙ্গ সরকার প্রতি জেলায় কিছু সংখ্যক এক-শিক্ষক বিশিষ্ট (ওয়ান-টিচার) পাঠশালা এবং কিছু সংখ্যক কোচিং সেন্টার খোলার ব্যবস্থা করিয়াছেন;

(খ) সত্য হইলে, ঐরূপ ওয়ান-টিচার পাঠশালা এবং কোচিং সেন্টার-এর সিদ্ধান্ত বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(গ) জেলাভিত্তিক ঐরূপ কেন্দ্রের সংখ্যা কিরূপ হইবে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) বর্তমান আর্থিক বৎসরে (১৯৭২-৭৩) সারা রাজ্যে ছয়শত এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালা এবং পাঁচশত টিউটোরিয়্যাল সেন্টার স্থাপনের প্রকল্পটি মঞ্জুরীকৃত হইয়াছে। বর্তমানে এই প্রকল্পটি বিভিন্ন জেলায় রূপায়িত করার ব্যবস্থা করা হইতেছে।

(গ) জেলাভিত্তিক কেন্দ্রগুলির একটি তালিকা টেবিলে উপস্থাপিত করা হইল।

**জেলাভিত্তিক এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালা ও টিউটোরিয়াল সেন্টারের তালিকা**

| জেলা | এক-শিক্ষক বিশিষ্ট পাঠশালার সংখ্যা | টিউটোরিয়াল সেণ্টারের সংখ্যা |
|---|---|---|
| বাঁকুড়া | ৩৫ | ৪০ |
| বীরভূম | ৩০ | ১৫ |
| বর্ধমান | ৪০ | ৩০ |
| কলিকাতা | ৬৫ | ৯০ |
| কোচবিহার | ২৫ | ১৫ |
| দার্জিলিং | ৪০ | ৪০ |
| হুগলী | ৩৫ | ১৫ |
| হাওড়া | ৩৫ | ১৫ |
| জলপাইগুড়ি | ২৫ | ১৫ |
| মালদহ | ৩৫ | ৪০ |
| মেদিনীপুর | ৬৫ | ৫০ |
| মুর্শিদাবাদ | ২৫ | ১৫ |
| নদীয়া | ২৫ | ১৫ |
| পুরুলিয়া | ৩০ | ৪০ |
| পশ্চিম দিনাজপুর | ২৫ | ১৫ |
| ২৪-পরগণা | ৬৫ | ৫০ |
| মোট | ৬০০ | ৫০০ |

## টেস্ট রিলিফের মাধ্যমে পুষ্করিণী সংস্কার

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৯।) **শ্রীনির্মলকৃষ্ণ সিংহঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—টি আর-এর মাধ্যমে গ্রামাঞ্চলে সেচের পুষ্করিণীগুলি সংস্কার করার যেসব শর্ত আছে সেই শর্তগুলি শিথিল করার বিষয় সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** না।

## মঞ্জুরীকৃত প্রাথমিক বিদ্যালয়

*২১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে প্রাথমিক বিদ্যালয়ে স্কুল-গোয়িং চিলড্রেন-এর জেলাভিত্তিক শতকরা হার কিরূপ;

(খ) জেলাভিত্তিক স্কুলগোয়িং চিলড্রেনে-এর হার অনুযায়ী কত প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে;

(গ) জেলাওয়ারী আরও কত প্রাথমিক বিদ্যালয় প্রয়োজন এবং কতদিনের মধ্যে এই বিদ্যালয়গুলি মঞ্জুর করা সম্ভব হইবে; এবং

(ঘ) বাধ্যতামূলক প্রাথমিক শিক্ষা প্রবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জেলায় জেলায় প্রাথমিক বিদ্যালয়ে স্কুল গোইং চীলড্রেন-এর কোন পার্থক্য করা হয় না। ইহা সাধারণভাবে মোট জনসংখ্যার ১৪·৭ শতাংশ। ১৯৭৩ সালের আনুপাতিক জনসংখ্যার হিসাবে প্রতি জেলায় স্কুল গোয়িং চীলড্রেন-এর হিসাব নিম্নে প্রদত্ত হইলঃ—

| জেলা | | ছাত্রসংখ্যা |
|---|---|---|
| (১) বাঁকুড়া | ... | ৩,০১,৫০১ |
| (২) বীরভূম | ... | ২,৬৩,৬৫৬ |
| (৩) বর্ধমান | ... | ৫,৮০,৭৫৯ |
| (৪) কলিকাতা | ... | ৪,৬৫,৩২৮ |
| (৫) কুচবিহার | ... | ২,০৯,১৯৩ |
| (৬) দার্জিলিং | ... | ১,১৩,৪২৬ |
| (৭) হুগলি | ... | ৪,২৫,৭১৬ |
| (৮) হাওড়া | ... | ৩,৫৮,৫০৮ |
| (৯) জলপাইগুড়ি | ... | ২,৫৯,৫৬৩ |
| (১০) মালদহ | ... | ২,৩৯,১৭৯ |
| (১১) মেদিনীপুর | ... | ৮,১৭,০২৯ |
| (১২) মুর্শিদাবাদ | ... | ৪,৩৫,৮৪০ |
| (১৩) নদীয়া | ... | ৩,৩০,২০০ |
| (১৪) পুরুলিয়া | ... | ২,৩৮,৫৮৭ |
| (১৫) ২৪-পরগনা | ... | ১২,৭১,২৮৩ |
| (১৬) পশ্চিম দিনাজপুর | ... | ২,৭৩,৪৯৪ |

(খ) কেবলমাত্র স্কুল গোয়িং চীলড্রেন-এর হার অনুযায়ী প্রাথমিক বিদ্যালয় মঞ্জুর না হওয়ার কারণে এই সংখ্যা দেওয়া সম্ভব নয়।

(গ) এই সংখ্যা নির্ধারণের জন্য সমীক্ষার প্রয়োজন। প্রয়োজনীয়সংখ্যক বিদ্যালয় মঞ্জুর করা সরকারী আর্থিক অবস্থা অনুযায়ী ব্যয়বরাদ্দের উপর নির্ভরশীল।

(ঘ) গ্রামাঞ্চলে প্রাথমিক শিক্ষা বহুপূর্ব হইতে সরকার অবৈতনিক ও বাধ্যতামূলক করিয়াছে। শহরাঞ্চলে এ পর্যন্ত ১৪টি পৌরসংস্থার এলাকায় প্রাথমিক শিক্ষা অবৈতনিক ও বাধ্যতামূলক করা হইয়াছে। ইহা ছাড়া একটি সামগ্রিক প্রাথমিক শিক্ষা বিল প্রবর্তনের বিষয় সরকারের বিবেচনাধীন।

**বনগ্রাম মহকুমার পাল্লা হাইস্কুল**

***২১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৮।) **শ্রীঅজিতকুমার গাঙ্গুলিঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ক্লাস এইট্ পর্যন্ত বালিকাদের বেতন সরকার বহন করা সত্ত্বেও বনগ্রাম মহকুমার পাল্লা হাইস্কুল রসিদ দিয়ে মেয়েদের নিকট থেকে টিউশন ফি আদায় করছেন; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) তদন্তে জানা যায় যে, বনগ্রাম মহকুমার পাল্লা হাইস্কুল মেয়েদের নিকট থেকে টিউশন ফি বাবত কিছু আদায় করছেন না।

(খ) প্রশ্নই উঠে না।

**সরযূপ্রসাদ জুনিয়ার টেকনিক্যাল স্কুল**

***২২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭।) **শ্রীশরৎ দাসঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঝালদা (ডুরগী) সরযূপ্রসাদ জুনিয়ার টেকনিকাল স্কুলের জন্য সরকার বার্ষিক কত টাকা খরচ করিতেছেন এবং উহাতে বর্তমানে মোট কত স্টাফ আছেন;

(খ) উক্ত টেকনিক্যাল স্কুলে (১) ১৯৬৭-৭০, (২) ১৯৭০-৭১, (৩) ১৯৭১-৭২ এবং (৪) ১৯৭২-৭৩ সালে কয়জন ছাত্র ভর্তি হইয়াছেন; এবং

(গ) উক্ত স্কুলকে 'ডিগ্রী কলেজ'-এ রূপান্তরিত করার কোন প্রস্তাব সরকার পাইয়াছেন কিনা এবং পাইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই স্কুলের জন্য সরকার বার্ষিক প্রায় ৬৭ থেকে ৭০ হাজার টাকা পর্যন্ত ব্যয় করেন। এখানে মোট ১৯ জন কর্মী আছেন

(খ)

| সাল | | ছাত্র ভর্তির সংখ্যা |
|---|---|---|
| ১৯৬৯-৭০ | ... | ৪ |
| ১৯৭০-৭১ | ... | ২ |
| ১৯৭১-৭২ | ... | ১ |

১৯৭২-৭৩ খবর এখনও সংগ্রহ করা যায় নাই।

(গ) না, এইরূপ কোন প্রস্তাব নাই।

## কুড়মাইলে জুনিয়ার বেসিক ইনস্টিটিউট

***২২২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিম দিনাজপুর জেলায় বালুরঘাটের নিকটে কুড়মাইলে যে ১২০-আসন বিশিষ্ট নূতন জুনিয়ার বেসিক ইনস্টিটিউট খোলা হইয়াছে তাহাতে মাত্র ৪০ জন শিক্ষার্থীকে ভর্তি করা হইয়াছে;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) বর্তমান বৎসরে নির্দিষ্ট ১২০ জন শিক্ষার্থী ভর্তি করার জন্য সরকার ব্যবস্থা করিয়াছেন কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১২০ আসন বিশিষ্ট সহ-শিক্ষামূলক প্রতিষ্ঠান হিসাবে এই নির্দিষ্ট ইনস্টিটিউট সরকারের ১৫ই জুন, ১৯৬৬ তারিখের ২৩৯নং আদেশবলে প্রথম মঞ্জুর হইয়াছিল। পুরানো প্ল্যান অনুযায়ী দেরিতে বাড়ি তৈরী হওয়ার বরাদ্দ অর্থে ঘার্টতি পড়িয়া যায় এবং ফলে ১২০ জনের পরিবর্তে ৮০ জন শিক্ষার্থীর উপযোগী বাড়ি তৈরী হয়। যথারীতি সরকারের ১৩ই আগস্ট, ১৯৭০ তারিখের ৬৫৯নং আদেশবলে ৮০ জন শিক্ষার্থী লইয়া ইনস্টিটিউট চালাইবার অনুমতি মেলে। উপরোক্ত বরাদ্দ অর্থের ঘার্টতির নিমিত্ত মহিলা ছাত্রাবাসগুলির জন্য ঘেরা দেওয়াল নির্মাণ সম্ভব হয় নাই। ফলে মাত্র ৪০ জন পুরুষ শিক্ষার্থী লইয়াই ইনস্টিটিউট চালু করা হইয়াছে।

(গ) ইনস্টিটিউটটির প্রথম শিক্ষাসত্র (১৯৭০-৭১) সম্পূর্ণ হইবার পূর্বেই নানা রাজনৈতিক পরিস্থিতির জন্য ঘরবাড়ি ১৯৭১ সালের এপ্রিলে বি এস এফ অধিকার করিয়া লয় এবং প্রতিষ্ঠানে শিক্ষণ দান ব্যবস্থা বন্ধ থাকে। ১৯৭১ সালের ডিসেম্বরে যখন বাড়িঘর ফেরত পাওয়া যায় তখন তাহা খুবই ক্ষতিগ্রস্ত অবস্থায় ছিল, ঐ বাড়িঘর সংস্কারের জন্য সি ই সি বি-এর নিকট হইতে যথাবিহিত এস্টিমেট লওয়া হইয়াছে। বাড়িঘর মেরামতের প্রশ্ন এখন সরকারের বিবেচনাধীন। এমতাবস্থায় বর্তমানে আবাসিক প্রতিষ্ঠানে ছাত্রসংখ্যা বৃদ্ধি করার প্রশ্ন ওঠে না।

## রাষ্ট্রীয় পরিবহণের লাভ-লোকসান

***২২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬।) **শ্রীনিতাইপদ সরকারঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাষ্ট্রীয় পরিবহণের বর্তমানে আয় বৃদ্ধি পাইয়াছে;

(খ) সত্য হইলে, বিগত দুই বৎসরে (১৯৭১ এবং ১৯৭২ সালে) উক্ত পরিবহণের কত আয় ছিল; এবং

(গ) বর্তমানে রাষ্ট্রীয় পরিবহণে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ, উত্তরবঙ্গ পরিবহণ প্রভৃতি প্রতিটি ক্ষেত্রে কত লাভ বা লোকসান হইতেছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

| (খ) (আনুমানিক) | আয়ের পরিমাণ (অডিট সাপেক্ষ) বৎসর | | (কোটি টাকায়) |
|---|---|---|---|
| কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | .. ১৯৭১-৭২ | .. .. | ৫.০ |
| | ১৯৭২-৭৩ | .. .. | ৬.৬৯ (আনুমানিক |
| উত্তর বঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | . ১৯৭১-৭২ | .. .. | ৩ ৮৮ |
| | ১৯৭২-৭৩ | .. .. | ২.৩০ (আনুমানিক |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড | .. ১৯৭১-৭২ | .. | ০.২০ |
| | ১৯৭২-৭৩ | . .. | ০.২৯ (আনুমানিক |

(গ) আনুমানিক মোট লোকসানের পরিমাণ

(কোটি টাকায়)

(অপচয় সুদ ইত্যাদি না ধরিয়া)

১৯৭২-৭৩ সালে

| | | | | |
|---|---|---|---|---|
| কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | .. | .. | .. | ২.৮৬ |
| উত্তর বঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | . | .. | .. | ০.১০ |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড | .. | .. | .. | ০ ৩১ |

## গভীর সমুদ্রে মাছধরা পরিকল্পনা

*২২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৩।) **শ্রীমহম্মদ সাফিউল্লাঃ** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রাক্তন মুখ্যমন্ত্রী পরলোকগত ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে গভীর সমুদ্রে মাছ ধরার জন্য যে ট্রলারগুলি ক্রয় করা হয়েছিল সেগুলি বর্তমানে কি অবস্থায় আছে;

(খ) এই পরিকল্পনাটি কার্যকরী না হওয়ার কারণ কি,

(গ) ইহা কি সত্য যে, সম্প্রতি সরকার গভীর সমুদ্রে মাছ ধরার পরিকল্পনাটি পুনরায় গ্রহণ করেছেন; এবং

(ঘ) সত্য হলে, পরিকল্পনাটি কি এবং ইহার কাজ কতদূর অগ্রসর হয়েছে?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই প্রকল্পের অধীনে যে দুইটি ডেনিস ট্রলার ক্রয় করা হইয়াছিল, সেগুলি নিলামে বিক্রয় করা হইয়াছে। প্রসঙ্গতঃ উল্লেখ্য যে, ভারত সরকার কর্তৃক টি সি এম প্রোগ্রাম-এর মাধ্যমে বিনামূল্যে সংগৃহীত যে তিনটি জাপানী ট্রলার এই প্রকল্পে নিয়োজিত হইয়াছিল সেগুলি প্রকল্পটি পরিত্যক্ত হওয়ার পর ভারত সরকারকে প্রত্যার্পণ করা হইয়াছে।

(খ) উপযুক্ত সুযোগ সুবিধার অভাবে এই প্রকল্পটিতে আয় অপেক্ষা ব্যয় বেশী হইতেছিল। সেইহেতু বোর্ড অব ইকোনমিক অ্যাফেয়ার্স-এর সুপারিশক্রমে গভীর সমুদ্রে মাছ ধরার প্রকল্পটি সরকার কর্তৃক পরিত্যক্ত হয়।

(গ) গভীর সমুদ্রে মাছ ধরার একটি পরিকল্পনা বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে; এবং

(ঘ) পরিকল্পনাটি বর্তমানে প্রাথমিক স্তরে আছে। সুতরাং এই অবস্থায় ইহার তেমন বিশেষ কোনও অগ্রগতির প্রশ্ন উঠে না।

তবে এই প্রসঙ্গে উল্লেখ করা যাইতে পারে যে, উপযুক্ত বন্দর না থাকিলে গভীর সমুদ্রে মাছ ধরার প্রকল্প সুষ্ঠুভাবে চালু করা যায় না। সেজন্য কেন্দ্রীয় সরকারের সাহায্যে ২৪-পরগনা জেলার ডায়মন্ড হারবার থানার অধীনে রায়চকে একটি ফিশিং হারবার নির্মাণ করিবার পরিকল্পনা নেওয়া হইয়াছে। কেন্দ্রীয় সরকার কলিকাতা বন্দর কর্তৃপক্ষের মাধ্যমে এই বন্দরটি নির্মাণ করিবেন। বন্দর নির্মাণের জন্য প্রয়োজনীয় জমির কিয়দাংশ কলিকাতা বন্দর কর্তৃপক্ষকে রাজ্যসরকার অর্পণ করিয়াছেন। অবশিষ্ট জমি হস্তান্তরের জন্য ভূমি অধিগ্রহণের কাজ অগ্রসর হইতেছে। অপরদিকে বন্দর কর্তৃপক্ষও ঐ প্রকল্পটি রূপায়ণের জন্য প্রয়োজনীয় প্রাথমিক কাজ শুরু করার প্রয়াসে ইতিমধ্যেই টেন্ডার ইত্যাদি আহ্বান করিয়াছেন।

### পতিতাবৃত্তি দূরীকরণ

*২২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৯।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পতিতাবৃত্তি অবলম্বনের প্রধান প্রধান কারণ কি কি, এ বিষয়ে সরকার কোন সমীক্ষা করিয়াছেন কি;

(খ) সমীক্ষা করিয়া থাকিলে, তাহা কি কি; এবং

(গ) সরকার পতিতাবৃত্তি হইতে নিবৃত্ত করার কোন পরিকল্পনা করিয়াছেন কি?

**ত্রাণ ও সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) পতিতাবৃত্তি নিরোধের জন্য একটি কেন্দ্রীয় আইন পশ্চিমবঙ্গে চালু আছে।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table.)**

### মেদিনীপুর জেলায় টিউবওয়েল

২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৩।) **শ্রীঅমলেশ জানা:** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইংরেজী ১৯৭২-৭৩ সালে মেদিনীপুর জেলায় খরা পরিস্থিতির মোকাবিলার জন্য কতগুলি পানীয় জলের টিউবওয়েল স্থাপনের সরকারী নির্দেশ ছিল;

(খ) ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কতগুলি টিউবওয়েল স্থাপনের কাজ সম্পূর্ণ হইয়াছে এবং কতগুলির কাজ বাকী আছে; এবং

(গ) ঐরূপ বাকী থাকার কারণ কি?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) প্রতি ব্লকে অন্তত ৩৫টি নলকূপ অথবা কূপ স্থাপন ও পুনঃস্থাপনের কর্মসূচি অনুযায়ী মেদিনীপুর জেলায় কমপক্ষে ১,৮২০টি উক্ত জল-উৎস স্থাপন বা পুনঃস্থাপনের নির্দেশ ছিল।

(খ) ১,৭৭১টি নলকূপ ও কূপের কাজ সম্পূর্ণ হইয়াছে। তন্মধ্যে কিছু ব্লকে বরাদ্দকৃত অর্থ ও মেটিরিয়েল-এর সাহায্যে মোট ১২৯টি জল-উৎস অতিরিক্ত খনন বা পুনর্খনন করা হইয়াছে। ১৭৮টি নলকূপ বা কূপ স্থাপনের কাজ বাকী আছে।

(গ) বর্ষার সময় কোন কোন জায়গায় কাজ করা সম্ভব হয় নাই। জেলাশাসক সংশ্লিষ্ট ব্লক উন্নয়ন অফিসারদের মাধ্যমে সমস্ত বকেয়া কাজ বর্তমান আর্থিক বৎসরের মধ্যেই সম্পূর্ণ করার ব্যবস্থা করিতেছেন।

## জবরদখল কলোনী

**২২।** (অনুমোদিত প্রশ্ন নং ৩১৮।) **শ্রীনিতাইপদ সরকারঃ** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী স্বীকৃতি পায় নি এরূপ উদ্বাস্তু কর্তৃক জবরদখল কলোনীর সংখ্যা বর্তমানে কোন্ জেলায় কত; এবং

(খ) উক্ত কলোনীগুলি স্বীকৃতির জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এইরূপ কলোনীর পূর্ণাঙ্গ বিবরণ এখনও পর্যন্ত সকল জেলা হইতে পাওয়া যায় নাই। প্রাপ্ত বিবরণ হইতে জানা যায় যে, এই সংখ্যাঃ—

| | | |
|---|---|---|
| (১) হাওড়া জেলায় | ... | ৩০টি |
| (২) হুগলী জেলায় | ... | ৪টি |
| (৩) ২৪-পরগনা জেলায় | ... | ৪৪টি |
| (৪) কলিকাতা পৌর এলাকায় | ... | ৪টি |
| (৫) নদীয়া জেলায় | ... | ২টি |
| (৬) বীরভূম জেলায় | ... | ৫টি |
| | মোট— | ৮৯টি |

(খ) হ্যাঁ, সকল জেলা হইতে পূর্ণাঙ্গ বিবরণ পাইবার পর এই কলোনীগুলির স্বীকৃতির বিষয়টি বিবেচনার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হইবে।

## খরায় ব্যয়িত অর্থের পরিমাণ

**২৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯।) **শ্রীনিতাইপদ সরকারঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত বৎসরে খরাজনিত পরিস্থিতি মোকাবিলা করার জন্য সরকার কোন্ কোন্ খাতে (জি আর, টি আর প্রভৃতি বাবত) কত অর্থ ব্যয় করিয়াছেন?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** এতৎসংলগ্ন একটি বিবরণী নিম্নে দেওয়া হইল।

Statement referred to in reply to unstarred question No. 23

**১লা এপ্রিল ১৯৭২ হইতে ৩১শে ডিসেম্বর ১৯৭২ পর্যন্ত বিভিন্ন ত্রাণ খাতে**

**ব্যয়ের পরিমাণ**

| খাত | | টাকা |
|---|---|---|
| **জি আর** | ... | ৫,৭৮,৭৫,৮৯৭ |
| **টি আর** | ... | ৭,৫২,৩৬,১৩৭ |
| **কন্‌টিন্‌জেন্সি** | ... | ৩৪,৮৯,৬০৯ |
| **কৃষি ঋণ** | ... | ১,৫১,৭১,৫৬১ |

### জেলাওয়ারী সরকারী বিভাগে নূতন লোক নিয়োগ

**২৪**। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৬।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের এপ্রিল হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত পশ্চিমবঙ্গে কোন্ জেলায় কোন্ বিভাগে কতজনকে নূতন চাকুরী দেওয়া হয়েছে;

(খ) ঐ সময়ে মুর্শিদাবাদ জেলায় তৃতীয় ও চতুর্থ শ্রেণীতে কতজনকে চাকুরী দেওয়া হয়েছে; এবং

(গ) মুর্শিদাবাদে শিবির কর্মচারীদের মোট কতজনের মধ্যে কতজনকে ঐ সময়ে চাকুরী দেওয়া হয়েছে?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) এই সম্পর্কে সংবাদ সংগ্রহ করা হইতেছে।

(খ) ১৯৭২ সালের ১লা এপ্রিল হইতে ১৯৭৩ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত মুর্শিদাবাদ জেলাশাসকের অধীনস্থ অফিসে তৃতীয় শ্রেণীতে মোট ১১ জনকে চাকুরী দেওয়া হইয়াছে। ইহার মধ্যে ৭ জন আমিন এবং ৪ জন মোহরার।

(গ) নিযুক্ত কর্মচারীদের মধ্যে কেহই শিবির কর্মচারী ছিল না।

### কান্ডনগর ও ভান্ডারদহ বিলের সংস্কার

**২৫**। (অনুমোদিত প্রশ্ন নং ৪০৭।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত কান্ডনগর বিলের সংস্কারের কাজ আরম্ভ করার জন্য সরকার কোন ব্যবস্থা অবলম্বন করেছেন কিনা এবং করে থাকলে, তাহা কি;

(খ) মহম্মদপুর চুলকাটির দাঁড়ার ক্যানাল কাটার কাজের ব্যবস্থার কতদূর অগ্রগতি হয়েছে;

(গ) ভান্ডারদহ বিলের সংস্কারেব কাজ হাতে লওয়া হয়েছে কিনা; এবং

(ঘ) মগরার বিলের সংস্কারের কাজ কবে নাগাদ লওয়া হবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) প্রকল্পটি অনুসন্ধান ও প্রস্তুতির স্তরে রহিয়াছে।

(খ) প্রকল্পটি প্রস্তুতির স্তরে রহিয়াছে।

(গ) প্রকল্পটি অনুসন্ধান ও প্রস্তুতির স্তরে রহিয়াছে।

(ঘ) বর্তমানে বলা সম্ভব নহে।

### টেস্ট রিলিফ

**২৬**। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৭।) **শ্রীঅশ্বিনী রায়:** ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সবকার বর্তমান টেস্ট রিলিফের হার (টি আর রেট) পরিবর্তনের সিদ্ধান্ত লইয়াছেন; এবং

(খ) সত্য হইলে, পরিবর্তিত হার ও চালুর সময়?

**ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

**(খ) প্রশ্ন উঠে না।**

## রাষ্ট্রীয় পরিবহণ কর্তৃক বাস ক্রয়

**২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৬১।) **শ্রীনিতাইপদ সরকারঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণে (উত্তরবঙ্গ সমেত) গত দুই বৎসরে মোট কয়টি বাস ক্রয় করা হইয়াছিল;

(খ) বর্তমানে মোট কয়টি বাস রাস্তায় চলিতেছে;

(গ) ইহা কি সত্য যে, বর্তমান বৎসরে নূতন বাস ক্রয় করার পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন;

(ঘ) সত্য হইলে, কয়টি; এবং

(ঙ) অকার্যকরী বাস মেরামতের ব্যবস্থা হইয়াছে কিনা?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশনে ১৯৭০-৭১ এবং ১৯৭১-৭২ সালে মোট ২৬৯টি বাস চ্যাসিস (৬০টি দ্বিতল ও ২০৯টি একতলাবিশিষ্ট) ক্রয় করা হইয়াছিল।

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশনে ১৯৭১ ও ১৯৭২ সালে মোট ৭০টি বাস ক্রয় করা হইয়াছিল।

দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ডে গত দুই বৎসরে মোট ১০টি বাস ক্রয় করা হইয়াছিল।

(খ) বর্তমানে রাস্তায় চালু বাসের সংখ্যা—

| | | |
|---|---|---|
| কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | .. | ৬০৫ |
| উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন | ... | ২৫২ |
| দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড | ... ... | ৫৮ |

(গ) হ্যাঁ।

(ঘ) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ১৯৭২-৭৩ সালে মোট ১৮০টি বাস চ্যাসিস (৯০টি দ্বিতল এবং ৯০টি একতলাবিশিষ্ট) ক্রয় করিয়াছেন এবং আরও ৪৫টি দ্বিতল বাস চ্যাসিসের অর্ডার দিয়াছেন।

উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণ কর্পোরেশন ১৯৭৩ সালে মোট ১০০টি বাস ক্রয় করার পরিকল্পনা আছে।

দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহণ বোর্ড ১৯৭২-৭৩ সালে মোট ৩০টি বাস চ্যাসিস ক্রয় করিয়াছেন।

(ঙ) হ্যাঁ।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Education Department will please make a statement on the subject of squatting at Esplanade East by the 500 striking teachers and others from different districts of West Bengal—attention called by Shri Kashinath Misra and Shri Asamanja De on 21st February, 1973.

**শ্রীমতী অমলা সোরেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেসরকারী মাধ্যমিক বিদ্যালয়সমূহের শিক্ষক ও অশিক্ষক কর্মিগণকে নিয়মিত বেতন দেওয়া ঐ সব বিদ্যালয়ের কার্যকরী সমিতির দায়িত্ব। এর জন্য প্রয়োজন ছাত্রদের নিকট নিয়মিত ফি আদায়। তবে এ ব্যাপারে সরকার

বিভিন্ন বিদ্যালয়গুলিকে অনুদান দিয়া থাকে। এ অনুদান যাতে নিয়মিত বিলি করা যায় সে উদ্দেশ্যে বিলি ব্যবস্থা সম্প্রতি বিকেন্দ্রীকৃত হইয়াছে। ১৯৭২-৭৩ সন থেকে অনুদান বিভিন্ন জেলার মাধ্যমিক বিদ্যালয় পরিদর্শকের অফিস হতে বিলি করা হচ্ছে। এতে বিলির কাজ ইতিমধ্যেই অনেক ত্বরান্বিত হয়েছে।

ঘাটতিভিত্তিক অনুদান প্রকল্প ১লা মে, ১৯৭২ থেকে প্রবর্তন করার সবরকম প্রস্তুতি গ্রহণ করা হয়েছে। এ বিষয়ে সরকারী নির্দেশনামা শীঘ্র জারী করা হবে। ১লা জানুয়ারী, ১৯৭০ পর্যন্ত অনুমোদনপ্রাপ্ত উচ্চ বিদ্যালয় ও উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়গুলি এর আওতায় পড়িবে।

মেয়েদের শিক্ষা ইতিমধ্যেই অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক হইয়াছে। আর্থিক সংগতি হইলে ছেলেদের শিক্ষাও অনুরূপ করা হইবে।

বর্তমানে ছেলেদের শিক্ষা গ্রামাঞ্চলে ও কতকগুলি শহরে প্রাথমিক বিদ্যালয়ে চতুর্থ শ্রেণী পর্যন্ত এবং জুনিয়ার বেসিক স্কুলে পঞ্চম শ্রেণী পর্যন্ত অবৈতনিক।

পেনসন কেসগুলি ত্বরান্বিত করিবার জন্য প্রশাসনিক যন্ত্রকে আরো জোরদার করিবার চেষ্টা হচ্ছে। তবে এ বিষয় আরো কর্মচারী নিয়োগের প্রয়োজন।

**Mr. Speaker:** The Minister-in-charge of the Health Department will please make a statement on the subject of reported death of about 80 persons due to small-pox during the last week in Calcutta and inaction of the Corporation employees for arresting it—attention called by Sarbasree Kashinath Misra, Sarat Chandra Das, Sambhu Narayan Goswami, Akshoy Kolay and Narayan Bhattachrya on the 23rd of February, 1973.

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা কর্পোরেশনের ৭টি ডিস্ট্রিক্ট অফিস, শ্মশান ঘাট, সমাধিস্থান, কবরখানা হতে ডেথ কার্ড সংগ্রহ করে। তার ভিত্তিতে সাপ্তাহিক রিপোর্ট তৈরি করে সোমবার সকালে কলকাতা কর্পোরেশনে স্বাস্থ্য বিভাগের স্ট্যাটিস্টিক্যাল সেকসন-এ পাঠানো হয়। স্ট্যাটিসটিক্যাল সেকসন তখন ডিস্ট্রিক্ট অফিসের রিপোর্টের ভিত্তিতে সমগ্র কলকাতার জন্য বিভিন্ন রোগের আক্রমণ ও মৃত্যুর সংখ্যা নির্ধারণ করেন। এই প্রাথমিক সংকলনের পর ডেথ কার্ডগুলি ইন্টরন্যাশনাল কম্পিউটার্স লিমিটেডের কম্পিউটার্সদের কাছে পাঠানো হয়। সেখানে ইলেকট্রোনিক ডাটা প্রসেসিং মেসিন-এ ট্যাবুলেসন ও সংকলন করা হয়। তারপর কর্পোরেশনের স্বাস্থ্য বিভাগ সাপ্তাহিক রিপোর্ট পাকাপাকি-ভাবে প্রস্তুত করেন। এই কাজ করতে চারদিন লাগে এবং শুক্রবার দিন মেসিন সাহায্যে পূর্ব সপ্তাহের রিপোর্ট চূড়ান্তভাবে তৈরি হয়। এখানে উল্লেখ করা যেতে পারে যে, কোন সপ্তাহে ছুটির দিন থাকলে রিপোর্ট প্রস্তুতের সময় বেশী লাগে।

১৭ই ফেব্রুয়ারী, ১৯৭২-এর সাপ্তাহান্তিক রিপোর্ট (ডেথ কার্ড) ডিস্ট্রিক্ট অফিসগুলি হতে কলকাতা কর্পোরেশনের স্বাস্থ্য দপ্তরে যথারীতি ১৯শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে বেলা ১টা নাগাত পাওয়া গিয়েছিল। ঐ তারিখে বেলা ২টায় কার্ডগুলি মেসিন সার্ভিস ব্যুরোতে পাঠানো হয়। ঐ সময় খবরের কাগজের রিপোর্টার যাঁরা জানতে চেয়েছিলেন তাঁদের জানান হয়। যেমন স্টেটসম্যান ২২ তারিখে রিপোর্ট দিলেন প্রথম পাতায় বাঁদিকের কলমে During the week ended 17th February the number of attacks from small-pox was 98 and death from this disease was 57. During the previous week attacks numbered 154, deaths 82. The Administrator of Calcutta Corporation, Mr. S. Dutt Majumdar, said on Wednesday that although the incidence of the disease came down last week the situation is still alarming.

২২শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে বেলা ৪টায় ছাপা ফর্মে রিপোর্টগুলি পাওয়া যায়। ঐদিন বেলা ৫টায় সাপ্তাহিক টেলিগ্রামের মাধ্যমে ডি জি এইচ এস (গভর্নমেন্ট অব ইন্ডিয়া)-এর কাছে পাঠানো হয়। ২২শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে ঠিক হয় যে, জনসাধারণের মধ্যে যাতে

বিভ্রান্তি না হয় সেজন্য একটি সোর্স থেকে খবর দেওয়া হবে। তাই ঠিক করা হয় যে রাজ্য-সরকারের স্বাস্থ্যমন্ত্রী এই রিপোর্টগুলি প্রেসকে ব্রীফ করবেন।

এপিডেমিক ডিজিজেস অ্যাক্ট, ১৮৯৭-এর ২ ধারা অনুসারে সরকার যদি মনে করেন যে, রাজ্য বা রাজ্যের কোন অংশ কোন বিপজ্জনক রোগ দ্বারা আক্রান্ত হয়েছে অথবা আক্রান্ত হওয়ার সম্ভাবনা রয়েছে এবং যদি সরকার মনে করেন যে, প্রচলিত আইনগুলি যথেষ্ট নয়, তবে রেগুলেসন জারী করতে পারেন, যার সাহায্যে নির্দিষ্ট ব্যক্তিরা রোগ নিবারণ ও প্রতিরোধের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করতে পারেন। কোন ব্যক্তি যদি তাঁর ওপর কোন নির্দেশ পালন করতে অস্বীকার করেন, তা ইণ্ডিয়ান পেনাল কোডের এস/১৮৮ ধারা অনুসারে দণ্ডনীয়। ২৮শে নভেম্বর, ১৯৭২ সালে তাই থ্রেটেন্ড স্মল-পক্স আউটব্রেক সম্বন্ধে নোটিফিকেসন বার করা হয়।

রাজ্যসরকারের স্বাস্থ্য অধিকর্তা সমস্ত বিষয় বিবেচনা করে মহামারী সম্পর্কে সুপারিশ করেন এবং সরকার সেই সুপারিশ অনুসারে সিদ্ধান্ত নেন।

১৭ই ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে যে সপ্তাহ শেষ হয়েছে সেই সপ্তাহে কলকাতায় মোট ৯৬ জন বসন্ত রোগে আক্রান্ত হয়েছিলেন এবং ঐ রোগে মৃত্যুর সংখ্যা ৫৭। এই ধারণা ঠিক নয় যে, ১৬০ জন আক্রান্ত ও ৮০ জন মারা গেছেন।

এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে, এপিডেমিক ডিজিজেস অ্যাক্ট, ১৮৯৭-এর ২ ধারা অনুযায়ী রোগীর পৃথকীকরণ, টিকাদান, সংক্রমণ প্রতিরোধ করার যথাযথ ব্যবস্থা কলকাতা কর্পোরেশন গ্রহণ করেছেন। স্বাস্থ্য অধিকারের কর্মীরা তাঁদের সঙ্গে এই ব্যাপারে পূর্ণ সহযোগিতা করছেন। প্রায় ৬০০ ভলান্টিয়ার কাজে নেমেছেন।

১৯৭২ সালে মোট ২২,৩১,৪৬০ জনকে টিকা দেওয়া হয়েছিল। বর্তমান বৎসরে জানুয়ারি মাসের প্রথম হতে ফেব্রুয়ারি মাসের ১৭ তারিখ পর্যন্ত ৮,৮২,৩৪৭ জনকে টিকা দেওয়া হয়েছে।

**Mr. Speaker:** I have received three notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Inaction of Five Brigade personnel leading to the seven factories and two shops at Dum Dum being gutted—from Shri Kashinath Misra, Shri Sukumar Bandyopadhyay, Shri Asamanja De, Shri Abdul Bari Biswas and Shri Sarat Chandra Das.

(2) Hunger strike by Shri Rathin Talukdar, M.L.A. and others in support of the demands of Class IV staff of N.R.S. and S.S.K.M. Medical College and Hospital from the 25th February last—from Shri Sukumar Bandyopadhyay, Shri Sarat Chandra Das, Shri Abdul Bari Biswas and Shri Asamanja De.

(3) Theft of lakhs of rupees worth of materials and sugar from State controlled Amodpur Sugar Mill in Birbhum—from Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra and Shri Abdul Bari Biswas.

[2-40—2-50 p.m.]

I have selected the notice of Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra and Shri Abdul Bari Biswas on the subject of theft of lakhs of rupees worth of materials and sugar from State-controlled Ahmedpur Sugar Mill in Birbhum. Honourable Minister-in-charge may please make a statement on the subject today if possible or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** On Friday next.

## Mention cases

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, you are aware that on Thursday I received information about starvation deaths in Surugaon Tea Estate and rushed to the place. I got information that four or five persons died due to starvation. Further I got information from Falakata that ration had been supplied for about only 150 persons whereas there are 4,000 people living in the Surugaon Tea Estate and there was no chance of any ration for them during the last two months. The Chief Minister is here and I would request you to immediately inform the Relief Department to rush ration to that area. Further the packing season is drawing close. The factory requires repair of machineries. According to the report, if their repair of machineries is not done within this period, the packing of tea leaves will be of any consequence. So I would request that immediate action be taken by the Chief Minister to see that workers are paid their salaries which they have not received during the last four months and the workers are given ration which they are not receiving for the last two months. At the same time I do not see any reason why the proprietor of the tea garden who has brought in all the tea leaves from the factory and sold it here should not be prosecuted. I would request the Chief Minister to immediately issue orders so that 22,000 Kg tea is sold and the amount of sale is paid to the workers without further delay. The Chief Minister is here. I think he should take action for all these affairs. I find that the Labour Minister is not here. No action is being taken regarding tea garden affairs although from the Congress side and from our side we are repeatedly expressing distress of the workers in Surugaon Tea Estate and other tea gardens. I would request through you to the Chief Minister to immediately take action for which I shall be grateful.

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিশেষ করে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি, আজকে ২৭শে ফেব্রুয়ারি পশ্চিম-বাংলার বেসরকারী কলেজগুলির ৮ হাজার কর্মচারী তারা আজ ধর্মঘট করেছেন এবং আগামী কালও তারা করবেন। তাদের বেতন সংক্রান্ত এবং অন্যান্য দাবিদাওয়ার ভিত্তিতে গত বছর তারা ধর্মঘট করে যখন মন্ত্রিসভার কাছে এসেছিল তখন তাদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল, কিন্তু তারা কিছুই পায় নি। আজকেও তাঁরা এসেছেন, তাঁরা ইষ্ট গেটে এসেছেন। আমি বিশেষ করে মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করব যে, তাদের সঙ্গে দেখা করে তাদের দাবিদাওয়া সহানুভূতির সঙ্গে বিবেচনা করবেন।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক্ষুনি যে সম্পর্কে বলা হল, সেই বিষয়ে আমি প্রিভিলেজ হিসাবে বলছি। এর আগে মেনশানের ব্যাপারে বলেছিলাম, তখন চীফ মিনিস্টার ছিলেন না। তাই এখন বলছি যে, ৮ হাজার অশিক্ষক কলেজের কর্মচারী তারা আজ ধর্মঘট করে আছেন, যার ফলে কলেজ এবং ইউনিভার্সিটির কাজকর্ম বন্ধ হয়ে গিয়েছে এবং পরীক্ষা হতে পারছে না। টেস্ট পরীক্ষা হয়ে গেছে।

যে অবস্থা তাতে সমস্ত কাজকর্ম কলেজে বন্ধ, ইউনিভার্সিটিতেও কাজকর্ম বন্ধ হয়ে আছে, পরীক্ষা হতে পাচ্ছে না। টেস্ট পরীক্ষা হয়ে গেছে, ফর্ম আসছে না, পরীক্ষার্থীরা ভীষণ অসুবিধার মধ্যে আছে। সমস্ত শিক্ষা জীবন বিপর্যস্ত হয়ে গেছে। কাজেই মাননীয় মুখ্য-মন্ত্রী মহাশয় যদি কোন রকম এসিওরেন্স দেন, তা হলে শিক্ষা জীবন বেঁচে যাবে, এজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আজ আট হাজার কলেজ অশিক্ষক কর্মচারী ধর্মঘট করে আছে।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের সাড়ে সাত হাজার কলেজ শিক্ষকের অর্থনৈতিক দুর্গতির জন্য মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রতি-বিধানের জন্য আবেদন জানাচ্ছি। ১৯৬৬ সালে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, পশ্চিমবাংলার সাড়ে সাত হাজার কলেজ শিক্ষকদের প্রতি মাসে ন্যূনতম বেতন,

বেসিক পে ৩০০ টাকা হবে। কিন্তু দুঃখের বিষয় সাড়ে সাত হাজার কলেজ শিক্ষক সম্বন্ধে গতকাল হিসাব নিয়ে দেখছি যে, ৩ হাজার কলেজ শিক্ষক সরকারের সেই প্রতিশ্রুতি থেকে এখনও সম্পূর্ণরূপে বঞ্চিত রয়েছে। শুধু তাই নয়, পশ্চিমবাংলায় মোট ৩০০ কলেজ আছে, তার মধ্যে ১০০ কলেজের বেতন সম্পূর্ণ অনিয়মিত হয়ে রয়েছে। সেখানে যা মেলে আমি একজন কলেজ শিক্ষক হিসাবে বলছি যে, ১২ মাসের বেতন ২২ কিস্তিতে পাওয়া যায়। সরকার কর্তৃপক্ষ কর্তৃক কলেজ শিক্ষকদের জন্য নূতন বেতনক্রম চালু করা হল, কিন্তু গতকাল এডুকেশন ডাইরেকটারেট থেকে যে হিসাব পেয়েছি তাতে আমলাতান্ত্রিক কায়দায় এখন পর্যন্ত ৮০টি কলেজে সেই বেতনক্রম চালু করা হয় নি, পে ফিক্সেশন করা হয় নি। ১৯৭১ সালে সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, অবিলম্বে মান্থলি পে প্যাকেট চালু করা হবে। কিন্তু তা দেখছি বাস্তবে সুদূর পরাহত।

প্রভিডেন্ট ফান্ড বেনিফিটের ক্ষেত্রে টীচার্স কন্ট্রিবিউশন কেটে নেওয়া হচ্ছে, কিন্তু গভর্নমেন্ট কন্ট্রিবিউশন মিলছে না। সবচেয়ে বড় কথা হল, কলেজ শিক্ষকদের চাকুরির নিরাপত্তার কোন ব্যবস্থা করা হল না। ১৯৭২ সালের জুন মাসে অত্যন্ত বে-আইনীভাবে কামারপুকুর কলেজে ১৪ জন টীচারকে ছাঁটাই করা হয়েছে। উইদাউট শোয়িং এনি রাইম অর রিজন এটা করা হয়। তারপর বার্ডওয়ান ইউনিভার্সিটির ভাইস-চ্যান্সেলার, এডুকেশন মিনিস্টার ও ওয়েস্ট বেঙ্গল কলেজ অ্যান্ড ইউনিভার্সিটি টীচার্স অ্যাসোসিয়েশন জয়েন্ট মিটিং-এ স্থির করেন যে, এই ব্যাপারে বার্ডওয়ান ইউনিভার্সিটি তদন্ত করার পর কোন সুনির্দিষ্ট রায় দিলে সরকার তার বাস্তবায়নের জন্য সাহায্য করবেন। কিন্তু দুঃখের বিষয়, বার্ডওয়ান ইউনিভার্সিটি ছাঁটাইকে সম্পূর্ণ বে-আইনী ঘোষণা করে নির্দিষ্ট কর্মসূচির কথা বললেও এডুকেশন মিনিস্টার কিছু মাত্র উৎসাহ দেখালেন না। আমার পরিষ্কার বক্তব্য, গভর্নমেন্ট সিক্ ইন্ডাস্ট্রিজ যখন টেকওভার করতে পারছে, তখন শিক্ষার স্বার্থে সিক্ এডুকেশন্যাল ইনস্টিটিউশনগুলি কেন টেকওভার করতে পারবে না? আজ পশ্চিমবঙ্গে ৫৭টি স্পনসর্ড কলেজের মধ্যে গড়িয়া, বনহুগলি প্রভৃতি অসংখ্য কলেজে টাকার অভাবে প্রাকটিক্যাল ক্লাস বন্ধ হয়ে গেছে। আমি অবিলম্বে এর প্রতিকারের জন্য পশ্চিমবঙ্গ সরকারের হস্তক্ষেপ দাবি করছি। এই দাবিদাওয়া নিয়েই আজ বিকালে কয়েক হাজার কলেজ শিক্ষক বিধানসভায় গণডেপুটেশন নিয়ে আসছেন। আমি আশা করব, সেগুলি সহানুভূতি সহকারে বিবেচনা করবেন।

**Mr. Speaker:** Mr. De, please refer all these matters during discussion on Education Budget.

এবং অহেতুক পশ্চিমবঙ্গ কলেজ ও বিশ্ববিদ্যালয় শিক্ষক সমিতিকে বৃহত্তর গণ-আন্দোলনের পথে ঠেলে দিবেন না।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিক:** পরীক্ষা এগিয়ে আসছে, কাজকর্ম সমস্ত বন্ধ হয়ে আছে, এই যে ডেডলকের সৃষ্টি হয়েছে, এই সম্বন্ধে একটা স্টেটমেন্ট দেবার জন্য আমি অনুরোধ জানাচ্ছি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণের জন্য ব্যাপারটা তুলে ধরতে চাই। যখন আমাদের প্রগতিশীল সরকার বারে বারে বলছেন, পশ্চিমবাংলার বেকারী দূর করার জন্য এবং নূতন নূতন কর্মসংস্থানের জন্য তাঁরা চেষ্টা চালিয়ে যাবেন তখন কেন্দ্রীয় সরকার একটা মারাত্মক ভূমিকা নিচ্ছেন। ভারত আর্থেন ওয়ার্কস নামে কেন্দ্রীয় সরকারের একটা কারখানা আছে। এই সংস্থাটি পশ্চিমবাংলায় কলকাতার বুকে অবস্থিত। আজকে সেই কারখানার প্রায় ১৭০ জন কর্মচারী এসেছে, কারণ তাদের মধ্যে একটা আতঙ্ক দেখা দিয়েছে। কেননা তারা সংশ্লিষ্ট বিভাগের কাছ থেকে জানতে পেরেছে যে, তাদের কারখানা কলকাতা থেকে সরিয়ে বাঙ্গালোরে নিয়ে গিয়ে পুনঃ প্রতিষ্ঠা করার জন্য চেষ্টা হচ্ছে। এই যে বারে বারে শিল্পের বিকেন্দ্রীকরণ চলছে, কেন্দ্রীয় সরকারের অজানা ছলনার ফলে পশ্চিমবঙ্গ থেকে কারখানা টেনে নিয়ে যাচ্ছে, সে সম্বন্ধে মাননীয় পশ্চিমবঙ্গ সরকার চিন্তা করছেন কিনা।

[2-50—3-00 p.m.]

এই ভারত আর্থ মুভার কারখানায় যাঁরা কাজ করেন তাঁদের শতকরা ৯৯ জন বাঙ্গালী কর্মচারী তাঁরা আজকে যে মাইনেতে এখানে চাকরি করছেন, এখান থেকে যদি সুদূর বাঙ্গালোরে বদলি করে দেওয়া হয়, তা হলে তাঁরা ভয়ানক আর্থিক দুর্দশা ও অন্যান্য অসুবিধার মধ্যে গিয়ে পড়বে। ইতিমধ্যে ৩০।৪০ জনের ট্রান্সফার অর্ডার এসে গেছে। তাদের পরিবারপরিজনের কি ভাবে ভরণপোষণ করবেন, তা নিয়ে মহা-দুর্ভাবনায় তাঁরা পড়ে গেছেন।

পূর্ব ভারতের কলকাতা শহরে ও অন্যান্য ক্ষেত্রে কম পারিশ্রমিকে আমরা শ্রমিক পাচ্ছি কলকাতা বন্দরের নানা সুযোগসুবিধা তাঁরা পাচ্ছেন। এখানে শিল্প বাড়িয়ে না তুলে কি কারণে এই ভারত আর্থ মুভারের মত বিরাট সংস্থা পশ্চিমবঙ্গ থেকে বাঙ্গালোরে নিয়ে যাওয়া হচ্ছে তা আমার বোধগম্য হচ্ছে না। মাননীয় মন্ত্রিমহাশয়কে এর গুরুত্ব উপলব্ধি করতে বলছি ও অনুরোধ করছি তিনি ব্যক্তিগতভাবে এই ব্যাপারে হস্তক্ষেপ করে কারখানাটিকে পশ্চিমবঙ্গে রাখবার ব্যবস্থা করুন।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের টিটাগড়ে ইনচেক রাবার ফ্যাক্টরী আছে। সে ফ্যাক্টরীর সম্প্রসারণের জন্য লাইসেন্স ও অর্থ—সমস্ত কিছু মঞ্জুর করা হয়েছে। কিন্তু আমাদের কাছে যে খবর আছে ও আসছে, তাতে জানতে পেরেছি, ইনচেক রাবার ফ্যাক্টরীর যে কোম্পানি আছে, তাঁরা এই সম্প্রসারণের কাজ উত্তরপ্রদেশে করতে চান। জানি না কি জন্য? উত্তর প্রদেশের প্রতি আকর্ষণবশতঃ বা ঐ শর্তে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তাঁরা টাকা পেয়েছে কিনা। যে সময় আমাদের পশ্চিমবঙ্গ একটি আর্থিক দুর্গতির মধ্যে দিয়ে চলেছে, সেই সময় তাকে প্রগতির পথে আনতে গেলে ঐ সম্প্রসারণের কাজ এই পশ্চিমবঙ্গেই হওয়া উচিত। এ সম্প্রসারণের কাজ যদি সেই কারখানার কাছাকাছি হয় বা এই রাজ্যের মধ্যে যেকোন জায়গায় হয়, তা হলে আমাদের পশ্চিমবঙ্গের কয়েক হাজার বেকার ছেলে সেখানে চাকরি পেতে পারে। তাদের কর্মসংস্থানের কিছুটা সুযোগ হবে—কলকারখানা বাড়বে ও অন্যদের আরো উৎসাহিত করবে ও অনুপ্রাণিত করবে। এছাড়া বে-সরকারী উদ্যোগে যে যে কারখানা পশ্চিমবঙ্গে রয়েছে তার মধ্যে এই কারখানা যথেষ্ট মুনাফা করেন। তাদের অবস্থা স্থিতিশীল। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই ফ্যাক্টরীর সম্প্রসারণ এই পশ্চিমবঙ্গে হয় তার বিহিত ব্যবস্থা তিনি গ্রহণ করবেন।

আমরা এও শুনেছি, এই ব্যাপারে মন্ত্রিসভার মধ্যে কিছু মতভেদ আছে। কিছু চাচ্ছেন সম্প্রসারণটা এই প্রদেশে হোক, আবার কেউ কেউ বলছেন, তাদের অধিকার আছে বাইরে যাবার। বর্তমান ভয়াবহ বেকারির দিকে দৃষ্টি রেখে এই সম্প্রসারণের কাজটি পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ রাখুন, এই অনুরোধ আপনাদের কাছে রাখছি।

**শ্রীগৌতম চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে যে সরকারী ও বে-সরকারী হাসপাতাল রয়েছে এবং স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যে সমস্ত কর্মচারী জড়িত আছেন তাঁদের সংগ্রামী বন্ধুরা, প্রতিনিধিরা আজকে আমাদের জনপ্রিয় সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী, স্বাস্থ্য মন্ত্রী ও শ্রমমন্ত্রীর কাছে ১২ দফা দাবি নিয়ে এই ডেপুটেশন-এ এসেছেন। আমি আপনার মাধ্যমে সভার সকলের কাছে অনুরোধ করছি দয়া করে সেই সমস্ত মাননীয় মন্ত্রিমহাশয়রা এই ডেপুটেশন মীট করুন। এবং আগামী দিনে যে সমস্ত সংগ্রামী বন্ধুরা যে সমস্ত দাবি এনেছে তা যদি যুক্তিযুক্ত মনে করেন এবং পূরণ করেন, তা হলে শুধু পশ্চিমবঙ্গে নয়—পশ্চিমবঙ্গ থেকে সরকারী, বে-সরকারী যত সংগ্রামী মানুষের স্বার্থের দিকে তাকিয়ে মন্ত্রিমহাশয়দের অনুরোধ করছি দয়া করে ঐ হাজার হাজার সংগ্রামী বন্ধুদের সামনে দাঁড়িয়ে সরকারের বক্তব্য রাখুন এবং তাঁদের দাবিদাওয়া পূরণ করুন।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে অনুরোধ করলেন, শ্রমিক ভাইরা যাঁরা এসেছেন, তাঁদের বক্তব্য গিয়ে আমরা শুনবো। তবে উনি যেটা বললেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় দাবি মানা সম্পর্কে সে সম্বন্ধে আমি কিছু এখানে বলতে পারছি না। আ

নিশ্চয় যাবো। এই সরকার নিশ্চয় সহৃদয়তার সঙ্গে তাদের বক্তব্য শুনতে এবং বিবেচনা করে যা ব্যবস্থা করা যায় নিশ্চয় তা করা হবে।

**শ্রীললিতকুমার গায়েন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়টি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার মানুষ আজ ভীত-সন্ত্রস্ত এবং উদ্বিগ্ন এইজন্য যে, পশ্চিমবাংলায় আজকে বিভিন্ন জায়গায় দেখা যাছে বসন্ত মহামারী হিসাবে দেখা দিয়েছে, যার জন্য প্রত্যেকে উদ্বিগ্ন। আমরা জানি একটা থানায় দু-তিনজন করে স্যানিটারী ইন্সপেক্টার এবং একজন করে হেলথ অ্যাসিস্ট্যান্ট থাকেন। অত্যন্ত দুঃখের বিষয়, আমরা সেখানে দেখতে পাই, তাদের বসন্তের টিকা দেওয়ার কথা, তা না করে কোথায় তেল ধরতে বা অন্য কিছু করতে শুধু উৎসাহী এবং এই কাজ সাধারণতঃ করে না। আমি জানি, একদিনে আমাদের ওখানে ১৭ জন মারা গিয়েছে বসন্ত রোগে। আমরা ১৭ই নভেম্বরের কাগজে দেখেছি যে, ক্যানিংয়ে ৩৩ জন মানুষ মারা গেল, তারা মারা যাওয়ার জন্য সেখানে হেলথ অ্যাসিস্ট্যান্ট এবং স্যানিটারী ইন্সপেক্টারকে সাসপেন্ড করা হয়েছিল এবং তখন কাগজে দেখে-ছিলাম যে, বলা হয়েছিল ১৫ দিনে সমস্ত জায়গায় টিকা দেওয়ার কাজ সম্পন্ন হবে। ১৫ দিনের জায়গায় অনেক দিন হয়ে গেলো টিকা দেওয়ার কাজ সম্পূর্ণ হতে দেখতে পাচ্ছি না। আজকে পশ্চিমবঙ্গের মানুষ যদি এইভাবে মরতে থাকেন, আমরা নিশ্চয় আশা করবো সরকার এই ব্যাপারে দৃঢ় ব্যবস্থা নেবেন। মাস্টার রোলে ২৪-পরগনায় টিকা দেওয়ার জন্য দেড়শো পোস্ট খালি আছে। মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, অবিলম্বে যে পোস্টগুলো, সেগুলোতে লোক নিয়োগ করে যদি ২৪-পরগনাতে দেন, তা হলে অনেক লোক এই রোগের হাত থেকে মুক্ত হতে পারে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার এবং স্বাস্থ্য-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া থানা, বাউড়িয়া থানা, শ্যামপুকুর থানায় আজ বসন্ত মহামারীরূপে দেখা দিয়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বললেন, শহর এবং বাস-স্ট্যান্ডে টিকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এইসব জায়গায় গ্রামে-গঞ্জে কোন রকম টিকা দেওয়ার ব্যবস্থা হয় নি। গত ২৪শে ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে বসন্তে একটা ছেলে মারা গিয়েছে এবং হাটনগাছা ও বিভিন্ন অঞ্চলে এই রকম হয়েছে। এখনও ওই সব অঞ্চলে প্রচুর মানুষ বসন্তে ভুগছে। সেখানে গ্রামে গ্রামে জলের কষ্ট, তাই তারা পচা পুকুরের জল খাচ্ছে। স্বাস্থ্য দপ্তরের হেলথ সেন্টারে গিয়ে বলেছি, মহকুমা শাসককে জানিয়েছি। সেখানে দীর্ঘদিন ধরে হেলথ সেন্টারের লোক তারা তেল ধরা বা অন্য কাজ করে, কিন্তু এইসব কাজ তেমন করে না। কিন্তু আমার জানানো সত্ত্বেও কোন রকম ব্যবস্থা হয় নি। তাই টিকা দেওয়ার ব্যবস্থা অবিলম্বে করবার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর উত্তর দেওয়া উচিত। আপনি যদি অনুমতি দেন তো উত্তর দিই। মাননীয় সদস্য বললেন যে, টিকা দেওয়ার জন্য বলেছেন অথচ ব্যবস্থা করা হয় নি। এটা সম্পূর্ণ অসত্য। ওখানে বসন্ত আজকের কথা নয়, তিন সপ্তাহ আগে বসন্ত দেখা গিয়েছিল। স্বাস্থ্য দপ্তরের লোক তড়িত গতিতে সেখানে গিয়ে পৌঁছেছে।

[3-00—3-10 p.m.]

এবং সেখান থেকে প্রতিদিনের রিপোর্ট স্বাস্থ্য দপ্তরে এসে পৌঁছেছে। অবস্থা আয়ত্তের মধ্যে এসেছে। অবশ্য বসন্ত রোগ সম্পূর্ণভাবে বন্ধ করা যায় নি। কিন্তু থানা অঞ্চলে টিকাদার নেই, এটা সম্পূর্ণ অসত্য কথা। এতে জনসাধারণের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। কাছাকাছি যেকোন হেলথ সেন্টারের লোক সেখানে কাজ করতে পারে। উলুবেড়িয়ায় স্বাস্থ্য দপ্তরের স্যানিটারী ইন্সপেক্টার ও ভ্যাকসিনেটার কাজ করছে। আমার কাছে লিখিতভাবে বা মৌখিক-ভাবে উনি কিছু বলেন নি।

**ডঃ রমেন্দ্রনাথ দত্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবাংলার গ্রামাঞ্চল এবং শহরগুলিতে পাশ করা অ্যালোপ্যাথি ডাক্তারের খুব অভাব হয়েছে এবং সেই অভাব দিনের পর দিন বেড়ে যাচ্ছে। লাইসেনসিয়েট কোর্স তুলে দেবার সময় স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায় প্রত্যেক মেডিক্যাল কলেজে

জেলাওয়ারী ছাত্র নেবার জন্য সিট রিজার্ভ করার ব্যবস্থা করেছিলেন। তাঁর উদ্দেশ্য হল, গ্রামে যাতে ডাক্তারের অভাব না হয়। তখন থেকে সেই নিয়ম চাল্ ছিল। সেই সময় প্রত্যেক মেডিক্যাল কলেজের প্রিন্সিপ্যালকে নিয়ে এবং কয়েকজন এম এল এ-কে নিয়ে প্রত্যেক মেডিক্যাল কলেজের জন্য আলাদা আলাদা কমিটি হোত। এইভাবে জেলাওয়ারী মেধাবী ছাত্র হিসাবে মেডিক্যাল কলেজে ছাত্র ভর্তির ব্যবস্থা হোত। ১৯৬২ সাল থেকে অর্থাৎ ডাক্তার রায়ের মৃত্যুর পর এই নিয়ম বাতিল করে দেওয়া হয়েছে। তার ফলে আজ দেখা যাচ্ছে গ্রামে এবং শহরে ডাক্তারদের অভাব হচ্ছে এবং আশঙ্কা করা যাচ্ছে যে, ১০ বছর ধরে এই অভাব হয়েছে। পশ্চিমবাংলার এই ডাক্তারের অভাব দূর করার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, ডাক্তার রায় যে ব্যবস্থা চালু করেছিলেন সেই ব্যবস্থা পুনরায় চালু করুন। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবারিদবরণ দাস:** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের কাছে এবং মন্ত্রিমণ্ডলীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাচ্ছি। সাও-ওয়ালেস কোম্পানী হচ্ছে একটি সুপ্রতিষ্ঠিত কোম্পানী, যে কোম্পানী পশ্চিমবঙ্গ সরকারের ঘোষিত নীতিকে বানচাল করে দিয়ে লুক্কায়িত পথে তাদের ইনভেস্টমেন্ট সরিয়ে নিয়ে যাচ্ছে। ১৯৫৫ সাল থেকে এই কোম্পানী সুপরিকল্পিতভাবে কলকাতার ব্যবসায় গুটিয়ে প্রধানত দক্ষিণভারতে নিয়ে যাচ্ছে। এই কোম্পানী ছোটখাট কোম্পানী নয়। এই কোম্পানীতে ডিরেক্ট এমপ্লয়মেন্ট রয়েছে প্রায় ৪,০০০ কর্মী এবং ইনডিরেক্ট এমপ্লয়মেন্ট-এ রয়েছে প্রায় ৩৪,০০০ লোক। এই কোম্পানীর সুপার ফসফেট, গ্লু, এগ্রিকালচারল ইঞ্জিনীয়ারিং আরও অন্যান্য এনিম্যাল ফীডস্, ও ভিনারী অ্যান্ড ডিস্টিলারী ইত্যাদি বিভিন্ন ডিস্টিলারী এবং গ্লু ফ্যাক্টরী ক্লোজড করে দিয়েছে, অরগ্যানিক ফার্টিলাইজার ফ্যাক্টরী ক্লোজড করে দিয়েছে ১৯৬৬ সালে।

The fertiliser mixing factory at Beliaghata was closed in May, 1961.

এবং আজকে দেখা যাচ্ছে যে, ম্যানেজমেন্ট স্টাফ যা তাদের আছে তার ৫২;৩ পার্সেন্ট সাউথ ইন্ডিয়ায় রয়েছে আর পূর্ব ভারতে রয়েছে ২৫ পার্সেন্ট। তাদের যে ডিরেক্টার রয়েছে তার মধ্যে একটিও বাঙ্গালী নেই। এবং ১৪ জন যে সিনিয়র ম্যানেজমেন্ট ক্যাডার রয়েছে তার মধ্যে বাঙ্গালী আছেন মাত্র একজন।

এই কোম্পানীর সবচেয়ে ভয়াবহ খবর হল এই, কোম্পানী লগ্নি করার মত উদ্বৃত্ত টাকা আছে, কিন্তু তা সত্ত্বেও সেই উদ্বৃত্ত টাকা দক্ষিণ ভারতে একটা ফার্টিলাইজার প্রোজেক্ট করবার জন্য নিয়ে চলে যাচ্ছে, বিভিন্নভাবে টাকা সংগ্রহের সুযোগ থাকা সত্ত্বেও। আজকে এই কোম্পানীর সঙ্গে জড়িত কল্যাণ বসুকে ভারত সরকার গ্রেপ্তার করেছিলেন এবং সরকারের একটা মামলা চলছে চীফ প্রেসিডেন্সী ম্যাজিস্ট্রেটের আদালতে, সেটা এখন বিচারাধীন রয়েছে। এই সরকার সেই ব্যক্তিকে ইন্টার ন্যাশনাল ক্রিমিন্যাল বলে আইডেন্টিফাই করেছেন। মিঃ স্পীকার, স্যার, আমি আজকে এই কোম্পানী সম্বন্ধে আপনার কাছে কেন বলছি তার কারণ, আমাদের সরকারের যে বলিষ্ঠ নীতিগুলি ঘোষিত হয়েছিল, সেই ঘোষিত নীতিগুলি এরা বানচাল করে দিচ্ছে। এই সও-ওয়ালেস কোম্পানীতে ৪ হাজার ও ৩৪ হাজার কর্মচারী কাজ করছে, যারা আজকে বিপর্যয়ের অবস্থায় পৌঁছে গেছে। জানা গেছে, এই কোম্পানী লন্ডনে শেয়ার বিক্রী করার সিদ্ধান্ত নেয় ১৯৭০ সালে এবং আজকে দেশের বাজারে ইকুইটি শেয়ার বিক্রী করা হচ্ছে। কয়লা কোম্পানীর শেয়ার ভারতের লোককে, বিদেশীদের দাম দেওয়া হচ্ছে স্টার্লিং-এ, এটা অত্যন্ত বে-আইনী। সবচেয়ে ভয়াবহ ব্যাপার হল ১;২২ লাখ স্টার্লিং ৫ পাউন্ডের জায়গায় পাউন্ড সাড়ে বারো পার্সেন্ট দরে বিক্রী হয়েছে এবং এতে ভারতের শেয়ারহোল্ডারদের ক্ষতি হয়েছে ২ কোটি টাকা, যা সও-ওয়ালেস কোম্পানীর ইকুইটি শেয়ারের ফেস ভ্যালু এবং ১৫ পার্সেন্ট ডিভিডেন্ট দেওয়া হয়েছে ১৯৭২ সালে এবং সাড়ে সাতাশ পার্সেন্ট-এর উপর

শেয়ার দেবার ফলে সরকারের ক্যাপিটাল গেনস ট্যাক্স বাবত ফাঁকি পড়েছে ৭৫ লক্ষ টাকা। এই সও-ওয়ালেস কোম্পানীর মালিক সিং ডার্বি, আর সি সাহু গ্রুপ—কোন এক অজ্ঞাত ব্যক্তির নামে বদল হয়ে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার গত ১৮ই ডিসেম্বর, ১৯৭২ তারিখে এই সও-ওয়ালেস কোম্পানীর ৩ বছরের জন্য শেয়ার হস্তান্তর বন্ধ রাখার সিদ্ধান্ত নিয়েছেন। এই সরকারের কাছে আমাদের বক্তব্য হচ্ছে এই, আজকে যখন বাংলাদেশে বেকার যুবকের সংখ্যা ক্রমেই বেড়ে চলেছে তখন এইভাবে বিদেশী মালিকগোষ্ঠীর লোকেরা কালো টাকার লেনদেন চালাচ্ছে এবং এইভাবে লেনদেন যদি চালয়ে যায়, তা হলে ২৮ লক্ষ বেকারের কর্মসংস্থানের ভবিষ্যৎ পথ বন্ধ হয়ে যাবে। আমাদের এই সরকার যখন বাংলাদেশে নতুন আশা যোগাবার জন্য চেষ্টা করছেন তখন এইভাবে চক্রান্ত করে এই কোম্পানী যদি এখান থেকে পাত্তাড়ি গোটায় তা হলে নিশ্চয় আমাদের সে সম্বন্ধে একটা বলিষ্ঠ নীতি ঘোষণা করতে হবে। মিঃ স্পীকার, স্যার, মুখ্যমন্ত্রী বসে আছেন তাঁর কাছ থেকে আমরা জানতে চাই যে, ভারত সরকার কি ব্যবস্থা নিতে চলেছেন এই কোম্পানী সম্বন্ধে এবং এই কোম্পানী সম্বন্ধে সরকারের সিদ্ধান্ত কি সেটা আমরা জানতে চাই। এই কথা আপনার কাছে রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বারিদবরণ দাস মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয় অবতারণা করেছেন এবং তাঁকে অনুরোধ করবো তিনি যদি সমস্ত তথ্য আমাদেব কাছে দেন, তা হলে নিশ্চয়ই এই প্রতিশ্রুতি দিতে পারি যে, সমস্ত বিষয়টি আমরা গুরুত্বসহকারে বিবেচনা করে দেখবো।

**শ্রীশিশিরকুমার ঘোষঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করি, এ বিষয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বিত হবে। শিয়ালদহ ডিভিসনে বেশ কয়েক মাস ধরে ট্রেনের মধ্যে ছিনতাই শুরু হয়েছে। বিশেষ করে বনগাঁ সেকসনে ছিনতাই এমনভাবে বেড়ে গেছে যে রাত্রিবেলায় মহিলাদের চলা একেবারে অসম্ভব হয়ে পড়েছে। এমন কি বহু ছেলে লজ্জায় যদি দেখে মহিলা কোন কম্পার্টমেন্টে বসে থাকে, তা হলে সেই কম্পার্টমেন্টে ওঠা বন্ধ করে দিয়েছে এই ছিনতাইয়ের জন্য। মিঃ স্পীকার, স্যার, গত রাত্রে প্রায় ৯টার সময় ডাউন বনগাঁ লোকাল যখন বারাসত থেকে আসছিল তখন হৃদয়পুরের মাঝে কয়েকজন সশস্ত্র যুবক একটি মহিলার কাছ থেকে সমস্ত গহনা ছিনতাই করে নেয়। ঐখানে নব-ব্যারাকপুর স্টেসনে গোরাসন চৌধুরী তাকে বাধা দেন। ফলে তাকেও ছুরিকাঘাত করে এবং তার ঘড়ি ছিনতাই করা হয়। মিঃ স্পীকার, স্যার, সেই ট্রেনে আরো ১৫ জন লোক ছিলেন, কিন্তু এই সশস্ত্র যুবকদের বাধা দিতে কেউ এগোয় নি, এটা অত্যন্ত লজ্জার কথা। তারা মনে করেছেন যে, হয়তো বাধা দিতে গেলে তাদেরও অবস্থা ঐ গোরাসন চৌধুরীর মত হবে। মিঃ স্পীকার, স্যার, অবিলম্বে এর প্রতিকারের দাবি আমি করছি এবং আশা করি, সমস্ত ট্রেনের যাত্রীদের নিরাপত্তার জন্য সরকার যথাযথ ব্যবস্থা অবলম্বন করবেন।

3-10—3-20 p.m.]

**ডাঃ শান্তিকুমার দাশগুপ্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন মণ্ডলের বেসরকারী কলেজ এবং ট্রাস্ট কলেজের সমস্ত স্তরের অশিক্ষক কর্মচারীরা আজ প্রায় তন বছর হয়ে গেল বেতন বৃদ্ধি ইত্যাদি দাবি নিয়ে আন্দোলন করছেন। কলকাতা বিশ্ব-বদ্যালয়ের কাছে তাঁদের সেই দাবি তাঁরা পেশ করেন। কলকাতা বিশ্ববিদ্যালয় সেই দাবির প্রতি কছুটা নজর দিলেও কিছুমাত্র সুরাহা করতে পারেন নি। এই সংস্থা গত ১০ই আগস্ট, ৯৭২ সালে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেন এবং রা তাঁদের কিছু আশ্বাসও দেন। আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী গত ১৮ই আগস্টে চিঠিতে দের যা জানিয়েছিলেন আমি সেটা পড়ে শোনাচ্ছি।

'his is to inform you that we are examining the possibility of granting some nterim relief to the non-teaching staff of these colleges pending finalisation of he revision of their pay scales. The decision of the Government will be ommunicated to you as soon as possible.

আগস্ট মাসের পর সেই "অ্যাজ সুন অ্যাজ পসিবল" এখনও হয় নি। আজকে কয়েক হাজার অশিক্ষক কর্মচারী তাঁদের দাবিদাওয়া নিয়ে বিধানসভার অদূরে এসে উপস্থিত হয়েছেন। এর ফলে একটা স্টেলমেট অবস্থা কলেজগুলিতে হয়ে আছে। এতে শেষ পর্যন্ত পরীক্ষা ব্যবস্থা পর্যন্ত বিপর্যস্ত হয়ে যাবে। কারণ এরা অনেকদিন ধরেই ইউনির্ভাসিটির সমস্ত কাজে অসহযোগিতা করছেন। এর ফলে ফর্ম ফিল আপ বা টাকা জমা নেওয়া সম্ভব হবে না, ফলে পরীক্ষা বিপর্যস্ত হবার সম্ভাবনা আছে। স্যার, যখন ইউনির্ভাসিটির কাজ এবং পরীক্ষাগুলি সুন্দরভাবে করতে পারবো বলে আমরা আশা করছি তখন সরকারের এই বিলম্বের ফলে সেটা বিপর্যস্ত হয়ে যাচ্ছে এটা আমরা চোখের সামনে দেখছি। তাঁরা আজকে এখানে এসে উপস্থিত হয়েছেন চীফ মিনিস্টার থাকলে ভাল হত, তিনি হাউসে নেই, যাই হোক তাঁর কাছে এবং মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ তাঁরা এদিকে একটু নজর দিন এবং শিক্ষা ব্যবস্থাকে বিপর্যয়ের হাত থেকে রক্ষা করুন।

**শ্রীসুধীরচন্দ্র বেরাঃ** মাননীয় স্পীকার মহাশয়, যেখানে শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে সেখানে মাননীয় মন্ত্রীরা কিছু এ সম্পর্কে বলুন এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি যে বিষয়ের প্রতি আপনার মাধ্যমে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি সে বিষয় নিয়ে গত কয়েকদিন আগে এই হাউসে একটা উত্তেজনা এসেছিল। সেই রানিগঞ্জ বেংগল পেপার মিল এলাকায় এখনও সন্ত্রাস বিদ্যমান। সেখানকার সি পি এম-এর এম পি শ্রীরবীন সেন, তিনি দিল্লী থেকে ওখানে চলে এসেছেন এবং গ্রামে গ্রামে আই এন টি ইউ সি-র কর্মী এবং অনুগত কর্মীদের ভয় দেখাচ্ছেন। দীপক ভৌমিক হত্যাকাণ্ডের হোতা বিশ্বনাথ চ্যাটার্জী ও বিকাশ চৌধুরীকে ছেড়ে দেওয়া হয়েছে। আই এন টি ইউ সি-র দিলীপ ব্যানার্জীকে হত্যার ভয় দেখানো হয়েছে ও বাড়ি লুঠ করা হয়েছে। পুলিস বলছে, দেখবো এখানকার মন্ত্রীরা কে কি করেন। এই রকম একটা অস্বাভাবিক অবস্থা সেখানে বিরাজ করছে। আমাদের বিধানসভার মাননীয় সদস্য শ্রীসুকুমার ব্যানার্জী মহাশয় আজকে ভোরে তাঁর বিশেষ কাজের জন্য নিজস্ব এলাকায় গিয়েছেন। কিন্তু আজ সকালবেলায় আসানসোল মহকুমা এলাকার যুব কংগ্রেসের সেক্রেটারী পুলক ব্যানার্জী সেখান থেকে এসেছেন। তিনি বলছেন সেখানে সি পি এম-এর এম পি, এম এল এ ও তিনিও সি পি এম-এর, তিনি ধৃত অবস্থায় রয়েছেন, সেই সমস্ত এলাকায় ভয় দেখিয়ে বেড়াচ্ছেন। শ্রীদেবীদাস ঘোষাল, পল্লবপুর আউটপোস্টের এ এস আই, তিনি সি পি এম-এর পক্ষ অবলম্বন করে নির্যাতন চালাচ্ছেন। অ্যাডিশনাল এস পি, তিনি বাংলোতে বসে স্কোয়াশ খাচ্ছেন এবং আরাম কেদারায় বসে মজা দেখছেন অথচ আউটপোস্ট ঘটনার কেন্দ্র থেকে মাত্র দুশো কিউবিক ফুট দূরে। কেন এখনও পর্যন্ত সেখানে ব্যবস্থা গ্রহণ করা হয় নি। সেখানে পুলিস এই রকম নীরব কেন? এই বিষয়ে আমাদের মনে সন্দেহ জেগেছে, এই সন্দেহের মন নিয়ে আমি মন্ত্রিমহাশয়ের কাছে দাবি করছি, সেখানে পুলিস কি ধরনের ভাষা ব্যবহার করছে দেখুন, তারা বলছে যদি আমরা আপনাদের কথা শুনি এবং সেই অনুসারে কাজ করি, তা হলে ঐ সি পি এম নেতা লোকসভায় এবং রাজ্যসভায়—পার্লামেন্টে আমাদের বিরুদ্ধে বলবেন, আমরা ন্যায় ও নিরপেক্ষ বিচার পাচ্ছি না। কিন্তু সেখানে আমাদের লোকেরা অত্যাচারিত হচ্ছে, বাড়িঘর লুঠ হচ্ছে, অগ্নিদাহের ভয় দেখানো হচ্ছে, তখনও পুলিস নীরব। এবং সেই এ এস আই, এখনও নীরবতা পালন করার দরুন অপর পক্ষ নানা রকমভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছে। সেই জন্য স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করবো, যেন ত্বরায় এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হয় এবং এই যে সমস্ত অস্বাভাবিক ঘটনা ঘটছে তা নিয়ে ভবিষ্যতে যেন আমাদের বক্তব্য রাখতে না হয়, এই বলে দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, পশ্চিমবঙ্গে দীর্ঘদিন ধরে আণবিক শক্তি কেন্দ্র তৈরি হবার প্রস্তাব আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে অবহেলিত অবস্থায় পড়ে আছে। আমাদের পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলার সমুদ্রের কাছে এই কেন্দ্র স্থাপনের যে একটা

উপযুক্ত স্থান রয়েছে, তার কারণ সেখানে কাছাকাছি তাণ্ডুর থেকে পাওয়া যাবে হেভি ওয়াটার, যদুগড়া থেকে আইরন ওর আর কলকাতার ভাবা আর্ণবিক কেন্দ্রের অভিজ্ঞতা, সুবর্ণরেখা নদী থেকে শিল্পের জন্য জল। এ ছাড়া উড়িষ্যা ও পশ্চিমবঙ্গের দক্ষিণাঞ্চল এবং বিহারের গ্রীডের মাধ্যমে উৎপন্ন শক্তি ব্যবহার করা সহজ হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যেখানে এই সকল কিছু জিনিস পাওয়া যাবে, এছাড়া প্রখ্যাত ইঞ্জিনীয়ার এবং বৈজ্ঞানিক ডাঃ সত্যেন চক্রবর্তী, অধ্যাপক সনৎ বিশ্বাস, শ্রীহরবংশ সিং, শ্রী আর এল আগরওয়ালা এবং পুনা বিশ্ব-বিদ্যালয়ের অধ্যাপক এম ভি বোনারজিমার যে অভিমত প্রকাশ করেছেন তাতে ওখানে এই আর্ণবিক কেন্দ্র হতে পারে। এবং এই আর্ণবিক কেন্দ্র হলে ১২০ কোটি টাকা ব্যয়ে মোট ৬০০ মেগাওয়াট-এর এই আর্ণবিক শক্তি উৎপাদন করা সম্ভব হবে। তাতে প্রায় ১,২০০ শ্যালো এবং ৯ হাজার গভীর নলকূপে শক্তি সরবরাহ করা সম্ভব হবে। এ ছাড়া দৈনিক ৫০,০০০ টন অ্যালুমিনিয়ম উৎপাদন করা সম্ভব হবে। এ ছাড়া এই এলাকায় অতিরিক্ত ৪ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন হবে। আজকে যখন এত সুযোগ আছে আমাদের কেন্দ্রীয় সরকার কেন এটা অবহেলা করছেন আপনার মাধ্যমে এই বিষয়টা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীগণেশ হাটুই:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর কাছে একটা গুরুত্ব-পূর্ণ বিষয় দৃষ্টি আকর্ষণ করতে চাই। হুগলী জেলার হরিপাল থানার অন্তর্গত বেলেচোঙ্গায় শ্রী চৌধুরী কোল্ড স্টোরেজের মালিক শ্রমিকদের ন্যায্য দাবি অগ্রাহ্য করে গত সেপ্টেম্বর মাসে ঐ কোল্ড স্টোরেজ লকআউট ঘোষণা করেন। তারপর পশ্চিমবঙ্গ সরকারের ডেপুটি লেবার কমিশনার-এর মধ্যস্থতায় ঐ স্টোরেজের মালিক এবং শ্রমিকদের ইউনিয়নের নেতাদের মধ্যে একটা চুক্তি হয়, কিন্তু দুঃখের বিষয়, ঐ স্টোরেজের মালিক ঐ চুক্তিকে অগ্রাহ্য করে ভাড়াটে গুণ্ডা আনিয়ে শ্রমিক নেতাদের হত্যার ষড়যন্ত্র করেন। এবং যখন ঐ ভাড়াটে গুণ্ডারা একজন শ্রমিক নেতাকে হত্যা করতে উদ্যত হয়, সেই সময় ঐ ভাড়াটে গুন্ডাকে ছোরা সমেত ধরে পুলিসের হাতে সমর্পণ করা হয়। তারপর ঐ মালিকরা শ্রমিকদের হয়রান করার জন্য একটার পর একটা মামলা আদালতে রুজু করছে। বর্তমানে ঐ কোল্ড স্টোরেজটি বন্ধ থাকার ফলে হরিপাল থানা এবং তার পার্শ্ববর্তী এলাকার চাষীরা তাদের উৎপাদিত আলু সংগ্রহ করে রাখতে পারছে না, যদি তারা আলু রাখতে না পারে এই অবস্থার জন্য, তা হলে এর পরের মরশুমে আলুর চাষ হবে না। ঐ কোল্ড স্টোরেজে প্রায় ৭২ জন শ্রমিক কাজ করে তারা এখন খেতে পাচ্ছে না। এই অবস্থার জন্য ঐ কোল্ড স্টোরেজকে সরকারের টেকওভার করার জন্য আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর কাছে অনুরোধ করছি, কেন না ঐ কোল্ড স্টোরেজটির প্রায় ৩ লক্ষ কেপাসিটি। সুতরাং এটা বন্ধ থাকা উচিত নয়, তাই আমি আবার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20—3-50 p.m.]

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিশেষ ঘটনার উপর আপনার মাধ্যমে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। যে সমস্ত রাজবন্দী পশ্চিমবাংলার বিভিন্ন জেলে দীর্ঘদিন ধরে আটক অবস্থায় আছেন, তাদের সম্বন্ধে আজকে নানান জায়গা থেকে খবর আসছে এবং দৈনিক পত্রিকাতেও আমরা দেখতে পাচ্ছি যে, তাদের উপর অকথ্য অত্যাচার চলছে। মাননীয় স্পীকার, এটা বড় লজ্জার ঘটনা, বিনাবিচারে তাদের আটক রাখা হয়েছে, কোন আইনের আশ্রয় না নিয়ে, তারা জানতেও পারল না তাদের কি অপরাধ। এই অবস্থা আলিপুর সেন্ট্রাল জেলের, আলিপুর স্পেশাল জেলের। সেখানে বিনাবিচারে আটক বন্দীদের ২১ ঘণ্টা, ২৪ ঘণ্টা লকআপে আটকে রাখা হয়, সেই লকআপে আলো-বাতাস ঢোকে না, যার ফলে তাদের মধ্যে অনেকে নানা রকম চর্মরোগে আক্রান্ত হচ্ছে। তাদের ওষুধপত্র ঠিকমত দেওয়া হয় না। তারপর যে সমস্ত খাদ্যদ্রব্য তাদের দেওয়া হয়, তা উপযুক্ত পরিমাণে নয়, যার ফলে তাদের নানান রকম ডিজিস দেখা দিয়েছে অথচ সেখানে ডাক্তার বা চিকিৎসার সেরকম কোন সুযোগ-সুবিধা নেই, অভিযোগ করলে তারা লাঞ্ছিত হয়। দীর্ঘদিন আগে দমদম জেলে আমরা দেখেছি এই অবস্থার জন্য রাজবন্দীরা অনশন করেন এবং সরকার বলতে বাধ্য হয় যে, এর পর থেকে ঠিকমত ব্যবস্থা

করব। মাননীয় অধ্যক্ষ, আপনি জানেন, কিছুদিন আগে এই সমস্ত রাজবন্দীরা মুখ্যমন্ত্রীর কাছে একটা ডেপুটেশনে গিয়েছিলেন এবং তাদের উপর এই অত্যাচার বন্ধ করার দাবি করে-ছিলেন। কিন্তু মাননীয় স্পীকার, আপনি জানেন এখনও পর্যন্ত তাঁরা মুখ্যমন্ত্রীর কাছ থেকে সেই রকম কোন আশা পান নি, এটা বড় লজ্জার কথা। আজকে তাই জিজ্ঞাসা করছি, এটা কার রাজ্য, যেখানে বিনাবিচারে আটক বন্দীদের উপর এই রকম অত্যাচার চলছে এর যাতে প্রতিকার হয় তার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন করছি, সরকার তাদের পূর্ণ রাজনৈতিক মর্যাদা দেবেন।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** অন এ পয়েন্ট অফ ইনফর্মেশন স্যার, উনি কাদের রাজবন্দী বলছেন।

**শ্রীজগদানন্দ রায়ঃ** স্যার, জলপাইগুড়ি জেলার ময়নাগুড়ি ব্লকের কয়েকটা অঞ্চলের প্রায় ১০ হাজার নরনারী আজ অনিশ্চিয়তার মুখে এসেছে। ১৯৬৮ সালে যে বিধ্বংসী বন্যা হয় তাতে সেখানকার লক্ষ লক্ষ টাকার সম্পত্তি নষ্ট হয়, বহু নরনারীর জীবন যায় এবং হাজার হাজার গবাদিপশু নষ্ট হয়। জলপাইগুড়ি থেকে ডুয়ার্সের দিকে যেতে যে রাস্তায় তিস্তা নদী সেখানে দুটো সেতু আছে—একটা সড়কে, আর একটা রেলে। এর মুখ লম্বা করার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করে ১৯৭২-৭৩ সাল থেকে এর কাজ শুরু হয়েছে এবং এর ডাইভার্সান শুরু হয়েছে। ১৯৬৮ সালে বন্যার সময় কেউ সাবধান হতে পারে নি। কিন্তু বর্তমানে দেখা যাচ্ছে ডাউন-এর দিকে যেসব অঞ্চল আছে সেখানকার অধিকাংশ অধিবাসীই হচ্ছে কৃষক এবং বাস্তুহারা। অথচ এখনও পর্যন্ত কোন সন্ধান বা সরকার থেকে কোন রকম আশ্বাস পাওয়া যায় নি যে, পেছনের দিক থেকে যে বন্যা হবে তার সম্বন্ধে কোন রকম ব্যবস্থা করা হচ্ছে। এ নিয়ে জেলা কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করা হয়েছে। আশ্চর্য ব্যাপার হচ্ছে, কেন্দ্রীয় সরকারের রেল বিভাগ, রাজ্যসরকারের পূর্ত বিভাগ, বন্যা নিয়ন্ত্রণ বিভাগ, জেলা প্রশাসন বিভাগ ইত্যাদির মধ্যে কোন যোগাযোগ নেই। যার ফলে এর প্রতিকারের জন্য ডি সি-র কাছে গেলে বলে সেচ বিভাগের কাছে যেতে, সেচ বিভাগ বলে পি ডবলিউ ডি-র কাছে যেতে। কিন্তু এর প্রতিকার না হলে অবস্থা আরও খারাপ হবে। এখানে ১০ হাজার নরনারীর ১,৬০০ পরিবার, জমির পরিমাণ ১৮ হাজার একর। সুতরাং এই ব্রীজ এক্সটেনশন-এর ফলে পাশ দিয়ে যদি বাঁধের ব্যবস্থা না হয়, তা হলে ১০ হাজার নরনারী বাস্তুচ্যুত হবে এবং এ সম্বন্ধে আগে থেকেই কোন ব্যবস্থা না হলে ঐ রকম ক্ষয়ক্ষতি হবে। এ সম্বন্ধে এখনি কোন আশ্বাস না পেলে স্থানীয় অধিবাসীরা উত্তেজিত হচ্ছে। এ বিষয়টা মুখ্যমন্ত্রীকেও গতকাল বলেছি। আমি তাই বলছি, বর্ষার মুখে কোন রকম ব্যবস্থা গ্রহণ না করলে অধিবাসীরা ভীষণ অসুবিধার মধ্যে পড়ে যাবে।

(At this stage the House was adjourned for 20 minutes.)

[3-50—4 p.m.]

(After adjournment)

**শ্রীমহাদেব মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নিম্ন দামোদর পরিকল্পনা ও মুণ্ডেশ্বরী নদীর দুধারে যে বাঁধ তৈরি হতে চলেছে সে সম্বন্ধে বক্তব্য রাখবার জন্য আরামবাগ থেকে ৪/৫ শো চাষী গেটের ধারে অপেক্ষা করছে এবং তাদের গেটের ভেতর ঢুকতে দিচ্ছে না। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় যিনি আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে এবং তাদের প্রতিনিধিরা যাতে এখানে এসে তাদের বক্তব্য রাখতে পারেন সেই ব্যবস্থা করুন।

## LEGISLATION

### The West Bengal Cess (Amendment) Bill, 1972

**Shri Gurupada Khan:** Sir, I beg to introduce the West Bengal Cess (Amendment) Bill, 1972.

(Secretary then read the title of the Bill.)

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that the West Bengal Cess (Amendment) Bill, 1972, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা খুব ছোট্ট বিল। আমি আশা করি সকলেই এটা গ্রহণ করবেন। আমাদের এখানে ১৮৮০ সালে সেস অ্যাক্টের বিধান অনুযায়ী পূর্ত উপকর এবং পথ উপকরের হার ধার্য হয়ে থাকে। রাজ্যের এই আর্থিক সম্পদ বৃদ্ধির উদ্দেশ্যে ভূমির উপর পূর্ত উপকরের সর্বোচ্চ হারের প্রকৃত মূল্য অর্থাৎ খাজনার প্রতি টাকায় ৬ পয়সা থেকে ২৫ পয়সা ধার্য করার একান্ত দরকার হয়ে পড়েছে। অন্যান্য বিষয়ের উপর ঠিক পূর্ত উপকরের সর্বোচ্চ হারে, পথ উপকর বৃদ্ধির কোন প্রস্তাব আর করা হয় নি। প্রস্তাবটি সংশোধনের ফলে ভূমির উপর পূর্ত উপকর হতে বার্ষিক প্রায় ১ কোটি ৫০ লক্ষ টাকা অতিরিক্ত রাজস্ব আদায় করা যাবে বলে আশা করা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সকল মাননীয় সদস্যর কাছে আবেদন জানাচ্ছি আমাদের এই পশ্চিমবাংলার বর্তমান সময়ে আর্থিক প্রয়োজনীয়তার কথা চিন্তা করে তাঁরা সকলেই যেন বিনাদ্বিধায় এই বিধেয়কটি গ্রহণ করে নেন।

**Mr. Speaker:** There are motions for circulation of the Bill by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad.

**Shri Shish Mohammad:** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the end of May, 1973.

মাননীয় স্পীকার মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল সেস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭২ যেটা হাউসে উপস্থিত করা হয়েছে আমি সেই বিলকে সার্কুলেসনের জন্য পাঠাতে বলেছি এবং সেই পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে হাউসে কয়েকটি কথা রাখতে চাই। পশ্চিমবাংলাকে সাধারণতঃ আমরা গ্রামবাংলা বলে থাকি এবং এই গ্রামবাংলায় চাষীর সংখ্যা বেশি। সাধারণ চাষী, গরিব চাষী তাদের সংখ্যাই বেশি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি এই গ্রামবাংলার সাধারণ চাষীর উপর বিভিন্ন ধরনের ট্যাক্স, সেস, রেন্ট ইত্যাদি প্রয়োগ হয়ে থাকে। এতেই বোঝা যায় যে, সাধারণ চাষী, গরিব কৃষকদের উপর শোষণ নীতি প্রয়োগ করা হয়ে থাকে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন গ্রামবাংলায় যাদের ১।২ বিঘার বেশি জমি নেই তারাও কিন্তু এই কর প্রয়োগের হাত থেকে অব্যাহতি পায় নি এবং তারাও জর্জরিত হচ্ছে। সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় হয়ত বলবেন যে, এই সামান্য ট্যাক্স থাকা সত্বেও কেন এত কথা উঠছে? মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন আমরা যদি সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত কোলকাতা শহরে বাস-এ ৬ থেকে ১০ পয়সা ভাড়া দেই তা হ'লে শেষ পর্যন্ত দেখব পকেট খালি। ঠিক সেই রকম কৃষকদের উপর যে ট্যাক্স প্রয়োগ করা হয় সেটা একের পর এক দিতে দিতে তাদের প্রাণ ওষ্ঠাগত হয়। এই যে ট্যাক্স এটা দেখে মনে হয় অল্প পরিমাণ, কিন্তু আমরা জানি মানুষের চোখকে ফাঁকি দেবার জন্য পর্দার অন্তরালে রাখা হয়েছে। সাধারণ কৃষক, সাধারণ মানুষ এবং দরিদ্র লোকরা যাতে বুঝতে না পারে তার জন্য পর্দার অন্তরালে রাখা হয়েছে। এই জাতীয় কর যেটা আদায় করা হয় সেটা বিভিন্ন বিভাগ থেকে আদায় করা হয় এবং তার ফলে সাধারণ কৃষকদের উপর উৎপীড়ন করা হয়। এই ধরনের ট্যাক্স আদায় করতে গিয়ে সরকারের যে আয় হয় তার থেকে দেখা যায় সেই আদায়কারীদের জন্য বেতন যোগাতে সরকারের বেশি খরচ হয়। অর্থাৎ ঢাকের চেয়ে ঢাকের বাজনার দাম বেশি হচ্ছে। কাজেই আমি এই ধরনের ট্যাক্সের বিরোধিতা করছি। আমি মন্ত্রিমহাশয়কে বলব একটিমাত্র ট্যাক্স রাখা হোক এবং সেটা হবে কৃষিকার্যের উপর যে ক্রমবর্ধমান হার আছে সেই হারে। অর্থাৎ কৃষকদের যখন যে রকম ইনকাম হবে সেই ইনকামের ভিত্তিতে কর ধার্য

করা হোক। আমরা দেখছি সাধারণ মানুষের উপর একের পর এক ট্যাক্স চেপে যাচ্ছে, কিন্তু বাংলাদেশের মানুষ ভেবেছিল পশ্চিমবাংলায় ১৯৭২ সালের নির্বাচনে আমাদের সরকার বন্ধু যেভাবে ব্রুট মেজোরিটি হয়ে এসেছে তাতে যুক্তফ্রন্ট-এর আমলে যে সমস্ত ভুলত্রুটি হয়েছিল সেগুলো আর না হয়ে এই যে সরকার এসেছে তার মাধ্যমে জনসাধারণের কিছু কল্যাণ হবে।

[4-00—4-10 p.m.]

দিনের পর দিন আমরা দেখছি এতে জনসাধারণের কোন কল্যাণ হবে না। এই প্রসঙ্গে যে করের বোঝা চাপছে তাতে আমি মনে করি, বোধহয় মহম্মদ তুঘলকের দ্বিতীয় সংস্করণ, এতে বনে জঙ্গলে পালাতে হবে সাধারণ কৃষককে। আরেকটা কথা আমি বলতে চাই, ৯ বিঘা পর্যন্ত যে জমির মালিক তার খাজনা এবং সেস মাপ করতে হবে এবং সেই ৯ বিঘা জমির সাধারণ কৃষককে ছাড় দিতে হবে। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে বিধানসভায় অনারেবল মিনিস্টার ওয়েস্ট বেঙ্গল সেস অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৭২ যেটা এনেছেন আমি একজন সদস্য হিসাবে তাকে সমর্থন জানাচ্ছি। আমি নিশ্চিতভাবে মনে করি যে যেকোন একটা দেশে অর্থনৈতিক কাঠামো যখন ক্রমোন্নতির দিকে যায়, সেই রাষ্ট্রের প্রকৃতি যদি সমাজকল্যাণমূলক রাষ্ট্রের প্রকৃতি হয় তাহলে জনকল্যাণমূলক কার্যপ্রসারের জন্য অর্থের সংস্থান দরকার। কিন্তু প্রশ্ন হচ্ছে, সেই অর্থের সংস্থান ঘটাতে গিয়ে আমাদের দেখতে হবে আমাদের মূল লক্ষ্য যেটা সমাজবাদের প্রতিষ্ঠা সেটা যাতে বাস্তবে সম্ভবপর হয়। সেই লক্ষ্য পূরণ করতে গিয়ে আমাদের সব সময় মনে রাখা দরকার যে, আমাদের মূল আদর্শ যে গরিবী হটাও তা যেন বাস্তবে কার্যকর করা যায়। সেই লক্ষ্য পূর্ণ করতে গিয়ে আমাদের মনে রাখতে হবে, পশ্চিমবাংলার অর্থ-নৈতিক ক্ষেত্রে সামগ্রিক উন্নয়ন যাতে সম্ভবপর হয়, সে দিকে দৃষ্টি দিয়ে আমাদের নীতি নির্ণয় করা দরকার। আমরা জানি, পশ্চিমবাংলার অর্থনীতির কাঠামো গ্রামে এবং শহরে যদি বিশ্লেষণ করা যায়, তা হ'লে দেখব যে, গ্রাম্য অর্থনীতির একটা বিরাট অংশ পশ্চিমবাংলায় আর্থিক বিনিময় প্রথার বাইরে। এই আর্থিক বিনিময় প্রথার বাইরে যদি একটা বিরাট অংশ বাকি পড়ে থাকে, তা হ'লে অর্থনীতির নিয়ম অনুযায়ী আমরা জানি, তাদের করবহনযোগ্যতা তুলনামূলকভাবে অনেক কম হয়। এবং আমরা আরও জানি, অর্থনীতির নীতি হিসাবে অর্থ বিনিময় অন্তর্ভুক্ত করতে কর বেশি বসে। কিন্তু পশ্চিমবঙ্গে গ্রাম্যজীবন আমরা দেখতে পাচ্ছি—গ্রাম্য অর্থনীতির একটা বিরাট কাঠামো অর্থবিনিময় প্রথার বাইরে। সেই হেতু আমরা জানি পশ্চিমবাংলায় সাধারণ মানুষের কর বসানোর একটা বিশেষ কোন সম্ভাবনা আছে। আর বিশেষ করে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলায় জনজীবন গ্রাম্যজীবন খরা এবং বন্যায় বিশেষ ভাবে প্রপীড়িত হয়েছে, করবহনযোগ্যতা বর্তমানে নাই। তাই এই করের বোঝা সামান্য হলেও আমি মনে করি বোঝার উপর শাকের আঁটি। তবে আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে সমর্থন ক'রে এইটুকু আবেদন জানাব, এই বিলের মধ্যে পরিষ্কার নাই যে, ৯ বিঘা পর্যন্ত জমির মালিকরা একজেমশান পাবে কিনা। তারপর দ্বিতীয় নম্বর, আমি আবেদন জানাব, করের খাজনার পরিমাণের উপর এই সেস না বসিয়ে একারেজ অনুযায়ী নির্ধারণ করা হউক। তৃতীয় নম্বর, আমি আবেদন জানাব, এতে এমন কোন রেট নাই একর প্রতি ২৫ পয়সা বলা হয়েছে, প্রগ্রেসিভ সোসাইটিতে রেট প্রগ্রেসিভ হওয়া উচিত। চতুর্থ নম্বর, আমি আবেদন জানাব, এখানে মন্ত্রিমহাশয়ের দেখা উচিত জমিতে কমার্সিয়াল ক্রপিং আছে না ডবল ক্রপিং আছে এবং এরিয়াটা ইরিগেটেড না নন-ইরিগেটেড এরিয়া। এই সমস্ত বিষয়ে বিবেচনা ক'রে একরেজ অনুযায়ী নির্ধারণ ক'রে প্রগ্রেসিভ রেট নির্ধারণ ক'রে কমার্সিয়াল ক্রপিং না ডবল ক্রপিং হচ্ছে ইরিগেটেড না নন-ইরিগেটেড এই সমস্ত বিবেচনা ক'রে আমি মনে করব যে, বিল এখানে আজকে এসেছে তার ইমপ্লিমেন্ট-এর ক্ষেত্রে মন্ত্রিমহাশয় যেন বিশেষভাবে নজর দেন। এই আবেদন জানিয়ে বিলটি সমর্থন ক'রে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগুরুপদ খানঃ** মাননীয় শীস মহম্মদ এবং অসমঞ্জ দে মহাশয় যা বললেন শুনলাম, কিন্তু তাঁরা একথা অস্বীকার করতে পারবেন না যে, আমাদের বিভিন্ন রকম উন্নয়নমূলক কাজের জন্য অর্থের প্রয়োজন। কাজেই সেই অর্থ আমাদের সংগ্রহ করতে হবে বিভিন্নভাবে,

সে বিষয়ে সন্দেহ নাই। আপনি জানেন যে, আমরা তিন একরের যারা মালিক, তাদের জমির খাজনা রেহাই করে দিয়েছি। কাজেই তাদের ক্ষেত্রে বর্তমান খাজনার হার আছে, তার উপর সেস যা আদায় করা হবে সেটা লাগবে, তাতে কোন সন্দেহ নাই। যখন আমাদের ল্যান্ড রিফর্ম অ্যাক্ট-এর ২৩(বি) ধারা উপস্থাপিত করি এবং সংশোধন করি, সে সম্বন্ধে বিস্তৃত আলোচনা হয়ে গেছে। তার আর পুনরাবৃত্তি করতে যাচ্ছি না। মোটামুটি আমি একথা বলতে পারি যে, সেস বাড়ছে সেটা যে খুব মারাত্মক হবে তা হবে না। যে টাকা খাজনা হিসাবে দেবে তার উপর একটু বাড়ছে। কাজেই এটাকে সার্কুলেশনে দেবার প্রয়োজন নাই। একথা ব'লেই আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion that the West Bengal Cess (Amendment) Bill, 1972, be circulated for the purpose of eliciting opinion thereon, was then put and lost.

The motion of Shri Gurupada Khan that the West Bengal Cess (Amendment) Bill, 1972, be taken into consideration, was then put and agreed to.

*Clause* 1

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in clause 1, for the figures "1972", the figures "1973" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I accept the amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause 1, for the figures "1972", the figures "1973" be substituted, was then put and agreed to.

The question that clause 1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

*Clause* 2

**Mr. Speaker:** There are amendments to clause 2. Amendment No. 6 is out of order. Amendment No. 7 is in order.

**Shri Biswanath Mukherjee:** Sir, may I know why amendment No. 6 is out of order?

**Mr. Speaker:** The language does not properly fit in. That is the only difficulty.

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, the College Professors have come in a procession and they want to meet the Chief Minister and they want to give a memorandum. But as the Chief Minister is not present now I request the Education Minister to meet them.

**শ্রীবিশ্বনাথ চক্রবর্তী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজ শিক্ষকরা প্রসেসান করে এসেছেন এডুকেসান মিনিস্টারের সঙ্গে দেখা করার জন্য। আপনি মন্ত্রিমহাশয়কে যেয়ে দেখা করতে বলুন।

**Mr. Speaker:** Honourable Members, only half-an-hour time was allotted for discussion, consideration and passing of this Bill. I think only a few minutes are left. So, under rule 290 I propose that half-an-hour may be extended for discussion of this particular Bill. I think the honourable Members have no objection.

(Pause.)

**Taking the overall consent of the House I extend the time by half-an-hour more.**

I am sorry that two amendments were placed before me by Shri Sakti Kumar Bhattacharya just half-an-hour before and I could not go through and examine the amendments. At any rate, I request Shri Bhattacharya to speak on both the amendments. But amendment No. 6 is out of order and amendment No. 7 is in order. So, I request Shri Bhattacharya to move his amendment.

**Shri Sakti Kumar Bhattacharya:** Sir, I beg to move that in clause 2, in the proposed proviso, line 5, for the words "twenty-five" the word "fifteen" be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল সেস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৭২ এনেছেন ভূমিরাজস্বমন্ত্রী। আমি তার পরিপ্রেক্ষেতে সাত নম্বর অ্যামেন্ডমেন্ট যেটা দিয়েছি সেটা মুভ করছি।

[4-20—4-30 p.m.]

ভূমিরাজস্বমন্ত্রী যে সেস অ্যামেন্ডমেন্ট, ১৯৭৩ বিলটি এনেছেন এটা আজকের দিনে খুবই অযৌক্তিক হয়েছে। ১৯৬৪ সালে এই অ্যামেন্ডমেন্ট এসেছিল তাতে ছিল দু' পয়সা, পরে ৬ পয়সা করা হ'ল। আজকে সেখানে দেখছি ঐ ছয় পয়সার জায়গায় ২৫ পয়সা করা হচ্ছে। অর্থাৎ চার গুণ বৃদ্ধি পাচ্ছে। এটা সংগত হচ্ছে না। এতে গরিব মানুষকে কষ্ট দেওয়া হচ্ছে। আমাদের দেশে যে গরিব চাষী যারা ভূমিহীন হয়ে যাচ্ছে যারা আজকে করভারে জর্জরিত, ঋণভারে জর্জরিত, খরাক্লিষ্ট, যারা আজকে ঋণ শোধ দিতে পারছে না তাদের উপর এই কর ধার্য করা হচ্ছে। আমাদের দেশের শতকরা ৭০ ভাগ লোক কৃষক—তাদের উপর বেশী পরিমাণে এই ট্যাক্স এসে পড়েছে। এই যে ট্যাক্স হচ্ছে এতে ৫০ লক্ষ টাকা আদায় হবে। আমরা জানি এতে গ্রামের কোন রাস্তা হবে না, গ্রামের কোন ব্রীজ কনস্ট্রাকশন হবে না, এই টাকা ব্যয় হবে শহরের দিকে। তাই আমি ভূমিরাজস্বমন্ত্রীকে অনুরোধ করছি যে, আমাদের গ্রামবাংলার কথা বিবেচনা করে এটা তুলে নিন। গ্রামীণ কৃষকদের উপর এই যে কর চাপাচ্ছেন, এটা অযৌক্তিক হচ্ছে। আমি অনুরোধ জানাচ্ছি, এই ছয় পয়সার জায়গায় যে ২৫ পয়সা করা হয়েছে এটা তুলে নিন।

**শ্রীগুরুপদ খানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রীশক্তিকুমার ভট্টাচার্য মহাশয়, যে অ্যামেন্ডমেন্ট মুভ করলেন তাতে দেখবেন উনি ৬নং এবং ৭নং দুটি অ্যামেন্ডমেন্ট দিয়েছেন—দুটিই বিপরীত। স্লাব সিসটেমে এটা ক'রে দেখলে দেখা যাবে ফ্লাট রেটে ১৫ পয়সা ক'রে হচ্ছে। আমি মাননীয় সদস্যদের অ্যাসিওর করতে পারি যে, এই টাকা যে আদায় হয় তার কিছুই শহরে খরচ হয় না, মিউনিসিপ্যালিটির জন্য এই টাকা ব্যয় করা হয় না, কলকাতা করপোরেশনের জন্য এই টাকা আমরা ব্যয় করি না, এই টাকা পল্লী অঞ্চলের রাস্তাঘাট ইত্যাদি উন্নতির জন্য জেলা পরিষদকে সাহায্য করবার জন্য এবং বিভিন্ন রকম গ্রামীণ কাজ করবার জন্য আমরা সেই টাকা দিয়ে থাকি—শহরের জন্য নিশ্চয় এটা ব্যয় করি না। মাননীয় সদস্য শক্তিবাবু যে কথা বললেন সে বিষয়ে আশঙ্কার কোন প্রয়োজন নাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সংশোধনী গ্রহণ করতে পারছি না।

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** স্যার, আমরা ৭ নম্বরটি উইথড্র করছি এবং আমি এ সম্বন্ধে কিছু বলতে চাচ্ছি।

**শ্রীগুরুপদ খানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পরে কিছু বলা ঠিক হবে?

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি প্রথমেই নিয়েছি এবং এ ব্যাপারে আমার একটু বলার আছে। আমরা দুটি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম ৬ এবং ৭ নম্বর। কিন্তু ৬টা আপনি আউট অব অর্ডার ডিক্লেয়ার করেছেন এবং সেটা আউট অব অর্ডার ডিক্লেয়ার করার ফলে যা দাঁড়িয়েছে তাতে আমরা ৭টা আর মুভ করতে চাই না। কিন্তু আমি একটি পয়েন্টে বিশেষভাবে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, আমাদের আইনসভায় একটি নিয়ম দাঁড়িয়ে গেল যে, আইন আসবে, বিল আসবে, কোন বিলের উপরই সিলেক্ট কমিটি হবে না। বিল আসবে, মন্ত্রিসভা ঠিক ক'রে বিল আনবেন এবং বিল দিয়ে

বললেন, কার কি বলবার আছে বল এবং তারপরে ভোট হয়ে গেল। তা যদি হয়, তা হ'লে আমি তাঁকে বলি বিশেষ ক'রে মুখ্যমন্ত্রীকে বলি যে, তাঁদের ২১৬ জন আছে, তার বহু ব্যাপারেই আমরা তাঁদের সমর্থন করি, তা হ'লে বিল আনবার দরকার কি? ব'লে দিলেই হয় যে আমরা মন্ত্রিসভা থেকে এটা ঠিক করেছি, এটা আইন হয়ে গেছে। আইনসভার কি দরকার আছে, আইনসভা যদি একটু বিবেচনা করবার চান্স না পায়? কোন ব্যাপারেই কখন কিন্তু সিলেক্ট কমিটি হয় নি। তারপরে ধরুন এটা ঠিক আমাদের নিয়মে দাঁড়িয়ে গেছে যে, মুড়ি মিছরীর সব এক দর হয়ে গেছে, কোন ব্যতিক্রম কোন বিষয়েই নেই। এর আগে গুরুপদবাবু খাজনা বৃদ্ধির জন্য ল্যান্ড রেভিনিউ বিল এনেছিলেন। তাতে গ্রেড দরকার আছে বলা হয়েছিল। উনি বলেছিলেন নন গ্রেড করতে পারবো না। এবারেও উনি এনেছেন সেস—এই এরিয়ায় যারা তাদের উপর ৬ পয়সার জায়গায় ২৫ পয়সা হবে, তার বেশি যাদের আছে তাদেরও তাই হবে। এই গ্রেড করবো না, অথচ বলব সমাজবাদ -কিন্তু কোন কিছুতেই গ্রেডেসান নেই। অসমঞ্জবাবু বলেছেন এবং আর এস পি-র বন্ধু বেস্টারউইচ সাহেব বলেছেন যে, আয় অনুপাতে কেন করা হবে না। আর কতযুগ ধ'রে অপেক্ষা করবো যে, গ্রামে আয় অনুপাতে করা হবে না। গ্রামে অনেক অবস্থাপন্ন লোক রয়েছেন তাদের কাছ থেকে ট্যাক্স নিতে হবে। তাদের আয় অনুপাতে তার উপর ট্যাক্স নিন। আয় অনুপাতে করবেন না, জমি অনুপাতে করবেন না কেন, এটা বুঝতে পারছি না। সেই জন্য আমি আপনার কাছে বলছি যে, আমাদের ৬ নম্বরটা যদি আসতো, তা হ'লে সেখানে বক্তৃতা করতাম। আপনি লাস্ট মোমেন্টে সেটাকে আউট অব অর্ডার করেছেন। কাজেই ৭নং আমি মুভ করতে চাই না, ৭নং এর উপর ভোট করতে চাই না। আমাদের আইডিয়া হচ্ছে যারা অল্প জমির মালিক তাদের উপর যা হচ্ছে আর সেই বেশি জমির মালিক যারা তাদের উপরও তাই হচ্ছে টাকায় ৪ আনা সেস বসিয়ে দিচ্ছেন ৫ একর পর্যন্ত—একটা গ্রেডেসান থাকা উচিত, যাদের আয় বেশি হচ্ছে তাদের উপর বেশি ক'রে ট্যাক্স বসান। মোট কথা আয়ের উপর ট্যাক্স বসান, এইভাবে ফ্ল্যাট রেটে ট্যাক্স বসানোর কোন প্রিন্সিপল নেই এবং সেই জন্য আমি অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম যে ফ্ল্যাট রেট যেন না করা হয়। যাই হোক ৬ নম্বরটা যখন আউট অব অর্ডার হয়ে গেছে তখন ৭নং অ্যামেন্ডমেন্টটা আমি আর মুভ করছি না।

**Mr. Speaker:** I would like to remind the honourable Members of this House that Shri Biswanath Mukherjee informed me in time that he wanted to speak on this particular clause. Although I forgot to call his name. I allowed him to speak and it should not be treated as a precedent. I now call upon the Hon'ble Minister to reply.

**শ্রীগুরুপদ খান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে, স্ল্যাব সিস্টেমে খাজনা নির্ধারণ করার একটা বিধি আমাদের ল্যান্ড রিফর্মস অ্যাক্টের ২৩(বি) ধারা সংশোধন কর বলে বলা হয়েছিল এই কথা বলতে পারবেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা প্রয়োগ করা সম্ভব হয়েছিল। এমন আমাদের পশ্চিমবাংলায় রেকর্ড অব রাইটস আছে কি যে কার কত জমি আছে না আছে এবং কোথায় আছে—বলতে পারবেন? এখন সেটা হয় নি। কাজেই যে অবস্থায় রেকর্ড অব রাইটস আছে, সেই অবস্থাতেই রয়েছে। এখানে আমাদের ভূমি-ব্যবস্থায় স্ল্যাব সিস্টেমে খাজনা করতে যাই কিংবা সেই স্ল্যাব সিস্টেমে যদি সেস করতে যাই সেটা ঠিকভাবে ইমপ্লিমেন্ট করা সম্ভব হবে কিনা—সেটা শুধু কাগজে কলমে ক'রে রেখে দিলাম, তা হ'লে সেইটা কি খুব প্রগ্রেসিভ হবে, ভাল হবে? সেই জন্য ২৩(বি) সংশোধন করেছিলাম এবং নতুন ক'রে স্ল্যাব সিস্টেম পরিবর্তন ক'রে দুটি স্ল্যাব করেছিলাম—দরকার হয়েছিল। সেই জন্য আমি বলছি ইমপ্লিমেন্ট করতে যদি না পারি, প্রয়োগ করতে না পারি, তা হ'লে করতেই হবে?

মাননীয় বিশ্বনাথবাবু নিশ্চয় ভূমিসমস্যা সম্বন্ধে জানেন, তিনি কেমন ক'রে বলছেন যে, স্ল্যাব সিস্টেম ক'রে এখুনি ইমপ্লিমেন্ট করা যাবে, সেরকম অবস্থা আমাদের আছে, তা আমি বুঝতে পারছি না। সেইজন্য আমি বলব, আমাদের কাগজপত্রের যা অবস্থা এখন রয়েছে তাতে এটা করা যাবে না। আমাদের প্রয়োজন কিছু রাজস্বের সেইজন্য এটা অ্যাকসেপ্ট করতে পারছি না। পশ্চিমবঙ্গের আর্থিক সঙ্গতি যাতে বাড়ে, উন্নয়নমূলক কাজ যাতে

বানচাল হয়ে না যায় এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আরো বেশি অর্থ সাহায্য যাতে নিয়ে আসতে পারি সেইজন্য এই বিল আনতে হয়েছে। কাজেই উনি যেটা বললেন সেটা আমরা প্রবর্তন করতে চাই না।

**Mr. Speaker:** Now, the amendment No. 7 by Shri Sakti Kumar Bhattacharya is in order. I would like to know whether he withdraws his amendment.

**Shri Sakti Kumar Bhattacharya:** Sir, I withdraw my amendment.

**Mr. Speaker:** Now the amendment has already been moved on the floor of the House. So, I seek the consent of the House to withdraw the amendment. Under rule 316, a member who has made a motion may withdraw the same by leave of the House.

(Voices: leave granted, Sir.)

The motion of Shri Sakti Kumar Bhattacharya that in clause 2, in the proposed proviso, line 5, for the words "twenty-five" the word "fifteen" is substituted, was then by leave of the House, withdrawn.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

*Preamble*

The question that the preamble do stand part of the Bill was then put and agreed to.

*Enacting formula*

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in the enacting formula for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I accept the amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in the enacting formula for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted was then put and agreed to.

The question that the enacting formula, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that the West Bengal Cess (Amendment) Bill, 1972, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker:** The Business Advisory Committee meeting which was scheduled to be held at 4 p.m. will be held after we finished the West Bengal Settled Estates (Repealing) Bill, 1973. It will take about half-an-hour. After that the Business Advisory Committee will be held.

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মিটিং হবার কথা ছিল চারটের সময়, এখন সাড়ে চারটা বেজে গেল, যদি আমাদের কাজটা একটু তাড়াতাড়ি ক'রে দেন, যদি ডেপুটি স্পীকারকে এখানে বসিয়ে আমাদের কাজটা সেরে দেন, তা হ'লে ভাল হয়।

**Mr. Speaker:** Our Secretary will also be busy with the business of the House. As his assistance will be required in the Business Advisory Committee meeting, the meeting cannot be held now.

## The West Bengal Settled Estates (Repealing) Bill, 1973

**Shri Gurupada Khan:** Sir, I beg to introduce the West Bengal Settled Estates (Repealing) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that the West Bengal Settled Estates (Repealing) Bill, 1973, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতীয় প্রজাতন্ত্র সৃষ্টি হবার বহু পূর্বে এবং ১৯০৪ সালে জমিদারগণের সম্পত্তির পারিবারিক নিষ্পত্তি সম্পন্ন করার উদ্দেশ্যে বেঙ্গল সেটেল্ড এস্টেটস অ্যাক্ট পাশ করা হয়েছিল। এই আইন অনুসারে কোন সম্পত্তির পত্তন করলে তা তিন পুরুষ পর্যন্ত কার্যকর থাকে। যিনি সম্পত্তি পত্তন করেন তিনি ঐ সম্পত্তির প্রথম যাবজ্জীবন প্রজা হন। তাহার পরে পর্যায়ক্রমে তাঁহার জ্যেষ্ঠ বা একমাত্র পুত্র এবং তাঁহার জ্যেষ্ঠ বা একমাত্র পৌত্র যাবজ্জীবন প্রজা হিসাবে গণ্য হন। পরবর্তী যাবজ্জীবন প্রজাদেরও নূতন করে সম্পত্তি পত্তন করার সম্পূর্ণ ভাবে অধিকার আছে। সম্পত্তি হস্তান্তর করার উপর বিধিনিষেধ থাকে এবং কোর্টের ডিক্রি অনুসারেই এইরূপ সম্পত্তি বিক্রীত হয় না। টেগোর রাজ এস্টেট ছাড়া অন্য কেউ এই আইনের সুবিধা গ্রহণ করেন নি। দেশ স্বাধীন হবার পরে দেশের রাজনৈতিক এবং সামাজিক অবস্থার অনেক পরিবর্তন হয়েছে। পূর্বতন জমিদারী প্রথা বিলুপ্ত করে যে সকল বিচার বিবেচনা তৎকালীন জমিদার এবং অভিজাতগণের স্বার্থ বজায় ও সুরক্ষিত করার উদ্দেশ্যে সরকার পূর্বোক্ত আইন পাস করেছিলেন, দেশের পরিবর্তিত অবস্থায় তার আর কোন প্রয়োজন আছে ব'লে মনে হয় না। এমন কি ঐ আইনটা এখন আর সংবিধানসম্মত নয়। সুতরাং এই আইনটা নিরশন হওয়াই বাঞ্ছনীয়। উপরোক্ত উদ্দেশ্য নিয়ে বর্তমান বিধেয়কটি প্রণীত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করি, মাননীয় সদস্যগণ বিনাদ্বিধায় এই আলোচ্য বিধেয়কটি গ্রহণ করবেন।

**শ্রীঠাকুরদাস মাহাতোঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রিমহাশয় যে রিপিলিং বিল এনেছেন, তাকে সমর্থন জানাচ্ছি এবং আমি মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। ব্রিটিশ আমলের ১৯০৪ সালের একটা বস্তা পচা আইন যা বর্তমান সমাজব্যবস্থার সংগে সামঞ্জস্যপূর্ণ নয়, সেই বিলটা বাতিল করার জন্য এটা এনেছেন এই জন্য, যে তখন যে ভাবায় এই আইনটা প্রণীত হয়েছিল, আমরা জানি ইংরাজরা একটা বিশেষ সুবিধা ভোগী শ্রেণী সৃষ্টি করেছে, তাদের কায়েমী স্বার্থ রক্ষার জন্য, তাঁদের সাম্রাজ্যবাদ স্বার্থ রক্ষা করার জন্য। আজকে দেশ স্বাধীন হয়েছে, দেশের রাজনৈতিক পটপরিবর্তন হয়েছে এবং অর্থনৈতিক, সামাজিক জীবনের পরিবর্তন হয়েছে, যদিও এই পরিবর্তন খুব বেশি হয়েছে ব'লে মন্ত্রীরা বললেন, কিন্তু তা আমি মনে করি না। তবুও আমাদের দৃষ্টি কোণের যে পরিবর্তন হয়েছে রাজনৈতিক স্বাধীনতা পাবার পর, আমরা অর্থনৈতিক স্বাধীনতার দিকে পা বাড়াচ্ছি, এই দৃষ্টিভঙ্গি ব্যাপকতর হয়েছে জনসাধারণের মধ্যে।

[4-40—4-50 p.m.]

কাজেই একটা বিশেষ সুবিধাভোগী শ্রেণী থাকবে, এটা কখনই সমর্থন যোগ্য নয়। তবে একটা কথা এই যে, বিশেষ সুবিধাভোগী শ্রেণীকে বিলোপ করবার জন্য মন্ত্রিমহাশয় যে বিল এনেছেন এটা অভিনন্দন যোগ্য ঠিকই কিন্তু তার সঙ্গে আর একটা কথা বলছি যে, এখনও আমাদের সমাজে অনেক সুবিধাভোগী শ্রেণী থেকে গিয়েছে সেটা হচ্ছে সমস্ত জোতদার বা জমিদাররা-যারা এখনও হাজার হাজার বিঘা জমি লুকিয়ে রেখেছে স্বনামে বা বেনামে এবং আমরা এটাও জানি যে হাইকোর্টের ইনজাংশানের ফলে তারা এখনও অনেক জমি ভোগ দখল করছে। কাজেই এই রকম বিধান করা দরকার যে রকম পাড়া-গ্রামে জোতদার জমিদারদের বা কায়েমী স্বার্থবাদীদের যাতে আঘাত হানা যায় তার জন্য যেমন নতুন নতুন আইন আনা হচ্ছে সেই রকম শহরে যারা পুঁজিবাদী বা কায়েমী স্বার্থবাদী আছে যারা আমাদের সমাজবাদী নীতির সম্পূর্ণ পরিপন্থী তাদের স্বার্থের উপর যেন জনস্বার্থের জন্য আঘাত হানা হয়। তার জন্য মন্ত্রিমহাশয় অগ্রসর যদি হন, তা হ'লে ভাল হবে, এই ব'লে এই বিলকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীশচীনন্দন সাউ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রিমহাশয় যে 'দি ওয়েস্ট বেঙ্গল সেটেলড এস্টেট (রিপিলিং) বিল, ১৯৭৩' বিলটি এই সভায় উপস্থিত করেছেন, সেই বিলকে আমি সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অভিনন্দন জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, আমরা এখানে দেখছি এই বিল অভিজাত সম্প্রদায় এবং কায়েমীস্বার্থবাদীদের বিরুদ্ধে প্রবর্তিত হচ্ছে। আমরা দেখেছি ১৯০৪ সাল থেকে জমিদাররা পুরুষানুক্রমে তাদের সম্পত্তি ভোগ করছে। আজকে দেশে এই রাজনৈতিক পরিস্থিতিতে, রাজনৈতিক স্বাধীনতার জন্য, গণতান্ত্রিক সমাজবাদ কায়েম করবার জন্য আমাদের এই জনপ্রিয় সরকার-এর পক্ষ থেকে আজকে এই বিল আনা হয়েছে। এই বিল আজকে যুবচিত্তকে একটা নতুন পথে এগিয়ে দিয়েছে। এই কথা পরিষ্কার বলা যায় যে, জমিদারী প্রথা বৃটিশ সরকার প্রবর্তিত ক'রে যে আইন করেছিল সেই আইন একটা বস্তা পচা আইন, যে কথা আমাদের সি পি আই-র বন্ধু বললেন। কাজেই ঐ বৃটিশের আইনকে সমর্থন করা যায় না। এই বিল কায়েমীস্বার্থ এবং অভিজাত শ্রেণীর বিরুদ্ধে রচিত হচ্ছে শ্রমিক এবং কৃষকদের স্বার্থে। এই বিল এনে আমাদের ভূমিরাজস্বমন্ত্রী এবং আমাদের সরকার গণতান্ত্রিক সমাজবাদ কায়েম করবারই চেষ্টা করছেন, সেই জন্য আমি এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বিবৃতি শেষ করছি।

**শ্রীঅজয়কুমার মুখার্জি:** মাননীয় স্পীকার মহাশয়, আমি এই বিলকে সমর্থন করছি। এক দিন ছিল যখন রাজা-রাজরাদের প্রভাব, জমিদারদের প্রভাব। আমরা তাদের প্রায় সব অধিকারই কেড়ে নিয়েছি। অল্প একটু যা বাকি ছিল আজকে আমাদের মন্ত্রিমহাশয় সেটাও লোপ করছেন, এটা খুবই প্রশংসনীয়। আমরা গণতন্ত্রসম্মত ভাবে চলছি এবং জমিগুলি ক্রমশঃ যাতে সাধারণ কৃষকদের হাতে যায় সেই পথেই চলেছি, সেদিক থেকে এই স্টেপটি খুবই অগ্রগতি ব'লে আমি এটাকে পূর্ণ সমর্থন করছি।

**শ্রীগুরুপদ খান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাত্র একটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে আপনার মাধ্যমে এই হাউসে-এর সমস্ত সদস্যগণকে আমার আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি, কারণ তাঁরা সকলেই এই বিলকে নির্বিবাদে সমর্থন করেছেন।

The motion of Shri Gurupada Khan that the West Bengal Settled Estates (Repealing) Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

*Clauses 1, 2 and the Preamble*

The question that clauses 1, 2 and the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

*Enacting Formula*

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in the enacting formula, for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted.

**Shri Gurupada Khan:** Sir, I accept the amendment.

The motion of Shri Gyan Singh Sohanpal that in the enacting formula, for the word "Twenty-third", the word "Twenty-fourth" be substituted, was then put and agreed to.

The question that the enacting formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Gurupada Khan:** Sir, I beg to move that the West Bengal Settled Estates (Repealing) Bill, 1973, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The Bengal Excise (Amendment) Bill, 1973

**Shri Sitaram Mahato:** Sir, I beg to introduce the West Bengal Excise (Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

**Shri Sitaram Mahato:** Sir, I beg to move that the West Bengal Excise (Amendment) Bill, 1973, be taken into consideration.

माननीয় অধ্যক্ষ মহাশয়, বঙ্গীয় আবগারী আইন, ১৯০৯-এর ৭(২)(খ) ধারা অনুসারে গঠিত আবগারী অনুজ্ঞাপ্রদায়ী পর্ষদগুলিতে প্রথমত আবগারী দোকানসমূহে স্থান নির্বাচনের ক্ষমতা দেওয়া হইয়াছিল। ১৯০৯ খৃস্টাব্দে উক্ত আবগারী আইনটি বিধিবদ্ধ হইবার সময় হইতে অবস্থার যে ক্রম বিবর্তন দেখা গিয়াছে তাহার পরিপ্রেক্ষিতে এইরূপ বিবেচিত হইয়াছে যে, যে সকল ব্যক্তিকে আবগারী অনুজ্ঞাপত্র দেওয়া যাইতে পারে সেইরূপ ব্যক্তিকে নির্বাচন করবার ক্ষমতাও এই আবগারী অনুজ্ঞাপ্রদায়ী পর্ষদগুলিকে দেওয়া দরকার। এই উদ্দেশ্য সাধনের জন্য বঙ্গীয় আবগারী আইন, ১৯০৯ সংশোধন করার প্রয়োজন হইয়া পড়ে।

বঙ্গীয় আবগারী আইন, ১৯০৯-এর ৩৪(১) ধারা বলে জেলা সমাহর্তাকে তাঁহার ইচ্ছানুযায়ী আবগারী অনুজ্ঞা প্রদানের ক্ষমতা দেওয়া হইয়াছে। মঞ্জুর প্রদান অর্থে বুঝাইলে —(ক) যাঁহাদের মধ্যে অনুজ্ঞা প্রদান করা হইবে সেইসব ব্যক্তিদের নির্বাচন এবং (খ) প্রকৃত অনুজ্ঞা প্রদান। এর মধ্যে প্রথম কাজটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং দ্বিতীয় কাজটি প্রধানতঃ প্রশাসনিক কর্মধারার অঙ্গীভূত যাহার সহিত অফিসের কার্যাবলীর যোগসূত্র বর্তমান। ব্যক্তি নির্বাচনের ক্ষেত্রে আইনে নির্দিষ্ট পৃথক ধারা সন্নিবিষ্ট না করিলে আবগারী আইনের ৭(২)(খ) ধারা বলে ব্যক্তি নির্বাচনের ক্ষমতা আবগারী অনুজ্ঞাপ্রদায়ী পর্ষদগুলিকে প্রদান করা যাইবে না। তদনুসারে আইনে ৩৭(ক) নামক নূতন ধারা সংযোজিত হইয়াছে এবং বঙ্গীয় আবগারী আইনের ২০ এবং ৩৪(১) ধারার প্রয়োজনীয় সংশোধন করা হইয়াছে।
[4-50—5-00 p.m.]

আবগারী অনুজ্ঞাপ্রাপকদিগকে সচরাচর এপ্রিল হইতে মার্চ এই এক বছরের জন্য অর্থাৎ আর্থিক বৎসরের জন্য নির্বাচন করা হয়। উক্ত পর্ষদগুলি যাহাতে চলতি বছরের জন্য এবং পরবর্তী সময়ের জন্য আবগারী অনুজ্ঞাপ্রাপকদিগকে নির্বাচন করিতে পারেন সেই উদ্দেশ্যে তাঁদের যথেষ্ট সময় দেওয়া আবশ্যক হওয়ায় বঙ্গীয় আবগারী আইনটিকে একটি অধ্যাদেশের মাধ্যমে সংশোধন করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়। সেইমত ১৯৭৩ খৃস্টাব্দে ২৯এ জানুয়ারি তারিখে বঙ্গীয় আবগারী (সংশোধন) অধ্যাদেশ, ১৯৭৩ জারি করা হইয়াছিল।

আইনসভা পুনরাধিবেশনের তারিখ ৯ই ফেব্রুয়ারি ১৯৭৩ হইতে ৬ সপ্তাহকাল অতিক্রান্ত হইবার পর সংবিধানের ২১৩(২)(ক) ধারা বলে অধ্যাদেশ কার্যকর হইবে না। মেয়াদ উত্তীর্ণ হইবার পরও যাহাতে অধ্যাদেশের ধারাসমূহ যাতে কার্যকর থাকে সেই উদ্দেশ্যে আমি বঙ্গীয় আবগারী (সংশোধন) বিধেয়ক, ১৯৭৩ উত্থাপন করিতেছি। আমি নিশ্চিত যে মাননীয় সদস্যবৃন্দ আমার সহিত একমত হইবেন।

মহাশয়, এই বক্তব্য সহ আমি সভার অনুমোদনের জন্য ইহা উত্থাপন করিতেছি।

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, I on behalf of myself and on behalf of Sarbasree Timir Baran Bhaduri and Shish Mohammad, beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st May, 1973.

Sir, according to the Statement of Objects and Reasons it is a fine piece of legislation, but I want this to be circulated, because there are certain things on which clarification is needed. Sir, who are the members of the Licensing Board? They are the M.L.As. In the last meeting held at Jalpaiguri—I am speaking of the Jalpaiguri Licensing Board—a unanimous resolution was adopted that the present licensees who are having monopoly over the country liquor should be divided in such a way so that there is employment or a

scope of employment for the unemployed youngmen. I want to know whether the Superintendent of Excise has sent that resolution to the Government. In the same meeting one of the Congress M.L.A.s raised the question of status. I am surprised to hear, and you too will be surprised to know, from the Superintendent of Excise that M.L.A.s are second-grade gazetted officers for which we refused to draw any D.A. This thing was to be brought to the notice of the Excise Minister. I do not know whether it was brought to his notice, but I am bringing this to the notice of the House. We want to know categorically as to our status in those meetings. Are we second-grade gazetted officers; are we third-grade gazetted officers or what are we? Here it says that we are also responsible to see in what manner licences are to be given to the licensees.

Then we are second-grade people. First-grade has got all the authority but we have no authority. I think there should be some clarification on this point. I hope my friend from Jalpaiguri will also speak on this. Sir, this is the state of affairs. You want to put the power in the hands of the Members of the Licensing Board, but actually they have no power. That is why we want that this Bill be circulated so that people might know where we are. Sir, I don't want to speak much but two things have to be clarified. Firstly, whether the present licensees are going to have monopoly in country liquors or it is going to be divided amongst other persons too by giving 2 thousand or 10 thousand or 20 thousand litres per shop. We find that at present the licensees are having 50 thousand or 60 thousand litres—there is no limit for them. I think there should be a limit. And secondly, Sir, under what category do the members of this Licensing Board stand?

With these words, Sir, I ask that this Bill be circulated for eliciting public opinion.

**শ্রীভবানী পাল:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আবগারী সংশোধনী বিল যেটা সভায় উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলব। এতদিন পর্যন্ত এই আবগারী দোকানগুলি যেভাবে দেওয়া হত, তাতে দেখেছি একটা আমলাতান্ত্রিক মনোভাব নিয়ে এটা দেওয়া হত এবং একটা বিশেষ শ্রেণীর লোক এগুলো পেত। আমি এই বিল সমর্থন করতে গিয়ে একথা বলছি না যে, মাদকদ্রব্য দেশে আরও চলুক এবং দেশের লোক আরও মত্ত থাক। আমি এমন একটা জেলা থেকে এসেছি যেখানে শ্রমিকরা হচ্ছে সেই জেলার জনসংখ্যার তিনের দুই অংশ। এই জেলার অধিকাংশ শ্রমিক মদ্যপানে অভ্যস্ত এবং এক একটি দোকান মাসে ১০ থেকে ২০ হাজার, ৩০ হাজার টাকা পর্যন্ত আয় করে। তারপর এই মদের দোকানের লাইসেন্স দেবার ব্যাপারে দেখছি কয়েকটি ফ্যামিলির মধ্যেই এই দোকানগুলি দেওয়া হয়। আমরা দেখছি, শুনছি এবং আমি নিজেও বুঝি এক একটা দোকানের পেছনে হাজার হাজার টাকার বিড হয় এবং আবগারী বিভাগের আমলারা এটা দেন। এই দোকানগুলি যে সমস্ত পরিবারের আছে তাদের মধ্যেই এটা সীমাবদ্ধ থাকে এবং এক একটা দোকান থেকে যে বিড ওঠে তা কোথাও ৫০ হাজার টাকা, কোথাও ১ লক্ষ টাকা। মাননীয় স্পীকার মহাশয়, আমরা যদি সমাজতন্ত্র আনতে চাই এবং সমবন্টনে বিশ্বাস করি, তা হলে এই জিনিসগুলো কেন এইভাবে চলবে? আমি মেটেলি, রামঝোড়া এবং হাসিমারাতে দেখেছি একই ফ্যামিলির আত্মীয়স্বজনদের মধ্যে দোকানগুলি দেওয়া হয়েছে।

[5-00—5-10 p.m.]

এদের মিনিমাম ইনকাম মাসে এক লক্ষ টাকা। ৩০ হাজার লিটার যে দোকানে মদ বিক্রি হয় সেখানে মিনিমাম ইনকাম দশ হাজার টাকা। মোটামুটি যে হিসাব আমরা পেয়েছি তা আমরা 'অ্যাডভাইসরী বোর্ডে' যাবার পরে এ সম্বন্ধে তথ্য নিয়ে দেখেছি। এখন আবার নূতন করে আরো কতকগুলি দোকান দেওয়া হবে এবং এই দোকান দিতে গিয়ে দেখেছি, বিভিন্ন লোকেরা আমাদের কাছে আসে তদ্‌বির করার জন্য। তারা বলে যে, অফিসাররা এক একটি দোকানের জন্য

১০/২০/৫০ হাজার টাকা পর্যন্ত ঘ্নস নিত। শ্নধ্ন তাই নয়, তারা আড়ালে আমাদের ডেকে নিয়ে বলে যে, পাঁচ হাজার টাকা দেব দোকান দিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতদিন যে নিয়ম ছিল সেই নিয়ম অন্নযায়ী ডিস্ট্রিক্ট অফিসার তারা রেকমেন্ড করে দিত, তারপর এস পি, ডি সি বা ডি এম তারা রেকমেন্ড করতেন এবং এক্সাইজ কমিশনার এখান থেকে দোকান দিতেন। এই যে পদ্ধতি এই পদ্ধতির পেছনে আমলাতান্ত্রিক মনোভাব থাকার জন্য, আমরা জানি, যদিও আমি বলি না যে, সকল আমলারাই চোর, কিন্তু অধিকাংশ আমলারা দ্ননীতিপরায়ণ। বিশেষ করে এই আবগারী দোকান দেওয়ার ক্ষেত্রে আমরা দেখেছি একটা পিওন থেকে শ্নর্ন করে কমিশনার পর্যন্ত তাদের গায়ে দ্ননীতির গন্ধ রয়েছে। এটা বন্ধ করতে হবে। এবং সরাসরি একথা বলতে চাই যে, শ্নধ্ন বন্ধ করলেই চলবে না, বড় বড় দোকান যেগ্নলি দেওয়া হয়েছে এই দোকানগ্নলি ডিভাইড করে দিতে হবে। আমি জানি, এখানে অনেকে শিলিং-এর কথা বলেছেন, আয়ের শিলিং-এর কথাও বহ্নবার উঠেছে। এখানে আমি বলতে চাই যে, এক একটি দোকান যারা ১০/১৫/২০ হাজার টাকা ইনকাম করে, সেই ধরনের দোকান রাখা উচিত নয়। আমলাতন্ত্রের উপর আবগারী দোকান দেওয়ার ক্ষমতা ছিল সেই ক্ষমতাকে খর্ব করবার জন্য বিভিন্ন জেলা থেকে বিভিন্ন সময়ে আমাদের বন্ধ্নরা তাদের বক্তব্য রেখেছেন যে, তাদের সংগে পরামর্শ করে এবং জেলা থেকে অ্যাডভাইসরী বোর্ডের যে প্রস্তাব সেই প্রস্তাব আমরাও পাঠিয়েছিলাম এবং মাননীয় মন্ত্রিমহাশয়কে বলেছিলাম যে, দোকান দেবার পদ্ধতি পরিবর্তন করা হোক। আজকে এই যে বিল মাননীয় মন্ত্রিমহাশয় এনেছেন, সেটা অত্যন্ত আনন্দের সংগে সমর্থন করছি। এবং এই কথা বলতে চাচ্ছি যে, শ্নধ্ন বণ্টন পদ্ধতির পরিবর্তন নয়, সমস্ত জিনিসটার পরিবর্তন করা দরকার। বড় বড় যে সমস্ত দোকান রয়েছে সেই দোকান ভাগ করে ছোট ছোট দোকান করে দেওয়া হোক এবং যাতে বহ্ন লোক প্রভাইড হতে পারে তার ব্যবস্থা করা হোক। বেশী দোকান দিলে মদ বেশী খাবে এই থিওরী ঠিক নয়। যারা খাওয়ার তারা খাবেই। সেটা দ্ন মাইল রেডিয়াসেই হোক আর দশ মাইল হোক তারা খাবেই, বরং সেখানে আরো বেশী দ্ননীতি হয়। সেজন্য আমি বলতে চাচ্ছি, বড় বড় দোকান ভেংগে ছোট ছোট দোকান করে দেওয়া হোক এবং দোকান দেওয়ার পদ্ধতি শ্নধ্ন সাইট সিলেকসন করার ব্যাপার নয়, যাদের লাইসেন্স দেওয়া হবে তাদের অ্যাডভাইসরী কমিটিতে যারা থাকবেন তারা জনসাধারণের প্রতিনিধি, তারা প্রত্যেকটি লোককে চেনে কে কি রকম লোক, কে দ্ননীতিপরায়ণ লোক। স্নতরাং এই অ্যাডভাইসরী কমিটির উপর সম্পূর্ণ দায়িত্ব দিয়ে যে বিল আনা হয়েছে তা আমি সমর্থন করছি।

**শ্রীতপন চ্যাটার্জীঃ** মাননীয় ডেপ্নটি স্পীকার মহাশয়, বঙ্গীয় আবগারী আইন সংশোধনী বিল যা মাননীয় মন্ত্রী বিধানসভায় পেস করেছেন তা আমি সমর্থন করি। বর্তমান যে আবগারী আইন প্রচলিত ছিল তা সম্পূর্ণ অকেজো। মহাত্মা গান্ধী এই মাদকদ্রব্যের বির্নদ্ধে আন্দোলন পরিচালনা করেছিলেন এবং তিনি ব্নটিশ সাম্রাজ্যবাদের বির্নদ্ধে যেরকম আন্দোলন মাদকদ্রব্যের বির্নদ্ধেও ঠিক সেইরকম আন্দোলন পরিচালনা করেছিলেন। যাই হোক নানা কারণে মাদকদ্রব্য সম্পূর্ণর্নপে বন্ধ করা যায় নি, কারণ আবগারী থেকে সরকার প্রচুর রাজস্ব আদায় করেন কিন্তু আবগারী থাকার জন্য সরকারের রাজস্ব আদায় হয় ঠিকই, কিন্ত অপর দিকে সমাজের যথেষ্ট ক্ষতি হয়। চোলাই মদ খেয়ে প্রতি বছর বহ্ন লোক মারা যাচ্ছে। চোলাই মদ অবশ্যই বন্ধ করা দরকার। এই চোলাই বন্ধ হয়ে যেত যদি সরকার এবং সরকারী কর্মচারীরা এবং প্নলিস বিভাগ তৎপর হতেন। তারা যদি ঘ্নসের বিনিময়ে চোলাই মদ ধরা ছেড়ে না দিতেন, তা হলে চোলাই মদ বন্ধ হয়ে যেত।

মদের দোকানের উপর যে অধিক কর আরোপ করলেই মান্নষ বন্ধ করবে সেটা ঠিক নয়। কারণ যারা মদ খাবে তারা ১০ মাইল দ্নরে গিয়েও খাবে। যদি চোলাই মদ বন্ধ করা হয়, তা হলে সরকারের এবং সমাজব্যবস্থার যথেষ্ট উপকার হবে। এ ছাড়া এই আবগারী দোকানগ্নলি সরকারী কর্মচারী আগে ঘ্নস নিয়ে বিতরণ করে দিত, এখন সেটা অ্যাডভাইসরি কমিটির মাধ্যমে বিতরণ করা হচ্ছে, এটা একটা শ্নভ প্রচেষ্টা। এই আবগারী দোকানগ্নলি বিতরণ করার ব্যাপারে আরও বেশী বিচার করা উচিত। এবং সেটা আগে থেকেই বিচার করে নেওয়া উচিত। তবে যে অ্যাডভাইসরি মিটিং হয়, তাতে অনেক সময় কোরাম হয় না। কেন না প্রত্যেক ডিস্ট্রিক্ট অ্যাড-

ভাইসরি কমিটির মেম্বাররা আবগারী মদের দোকানের ব্যাপার শুনে গুরুত্ব দেওয়া দরকার মনে করেন না, গুরুত্ব দেন না। আজকে এ বিষয়ে যেমন বক্তৃতা করছি চোলাই দোকান বন্ধ করার ব্যাপারে, দোকান দেওয়ার ব্যাপারে যেন আমরা লক্ষ্য দেই এবং আবগারী দোকানের ব্যাপারে জেলা ম্যাজিস্ট্রেট যে সভা ডাকেন সেই সভায় যেন আমরা উপস্থিত হই। সমস্ত সদস্যরা বিধানসভার যদি সংঘবদ্ধভাবে প্রচেষ্টা চালাই, তা হলে নিশ্চয়ই এই দোকানগুলি খারাপ জায়গায় হতে পারবে না ঠিক জায়গায় হবে এবং চোলাই বন্ধের ব্যাপারে আমি অনুরোধ করবো যে, সরকারী পুলিস এবং কর্মচারীরা যেন অবশ্য যত্ন নেন এই চোলাই মদের কারবার বন্ধ করবার জন্য।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বঙ্গীয় আবগারী সংশোধনী বিলকে পূর্ণ সমর্থন করে এ সম্বন্ধে দু-চারটি কথা মাননীয় মন্ত্রিমহাশয়ের সামনে রাখতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বঙ্গীয় আবগারী আইন ১৯০৯ সালে তৈরি হয়েছে এবং সেই হিসাবে সমস্ত ব্যবস্থা কিছু হয়ে আসছে। কিন্তু অত্যন্ত সুখের বিষয়, সেই আইনে যেসমস্ত ত্রুটি ছিল, সেই সমস্ত ত্রুটির দিকে মাননীয় মন্ত্রী এবং সরকারের দৃষ্টি গিয়েছে। অনেক ত্রুটি আছে পুরাতন আইনে, তার মধ্যে একটা ত্রুটির দিকে সরকারের দৃষ্টি গিয়েছে আমি অন্যান্য যে সব ত্রুটি রয়েছে, তার প্রতি দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি। আজকে এই আইনটাকে সমর্থন করার একটা সবচেয়ে বড কারণ হচ্ছে, আনন্দের বিষয় যে, আমলাতন্ত্রের বিরুদ্ধে একটা দৃঢ় পদক্ষেপ নেওয়া হয়েছে। একজন আমলা সমস্ত আবগারী লাইসেন্স দিত, সে ত্রুটি শুধরে নেওয়া হয়েছে, সমস্ত বিধানসভার সদস্যদের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে, ভার দেওয়া হয়েছে। কাজেই আমলারা যে কাজ করবে সেটা হাতে নেওয়ায় ক্ষমতা বিকেন্দ্রীকরণের দিকে একটা পদক্ষেপ।

কিন্তু এ ব্যাপারে কতকগুলি অসুবিধার সম্মুখীন আমরা হব। সেজন্য সামগ্রিকভাবে সে সবের দিকে দৃষ্টি দেওয়া হয় নি। যেমন বিধানসভার সদস্যরা সমস্ত লাইসেন্স দিবেন, কিন্ত পেপার তৈরি করবে কে? লাইসেন্স দেবার আগে, অ্যাপলিকেশন নেওয়া, সেটা নিয়ে বিচার-বিবেচনা করা, পেপার তৈরি করা সেটাতো আমলারাই করবেন। যেমন কোন অধিকার হরণ করলে যার অধিকার নেওয়া হয় সে রুষ্ট হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিধানসভার আর এস পি সদস্যরা, এই বন্ধুরা এসেছেন, তাঁরা তো ১০ মাস বিধানসভায় আসতে পারেন নি, অভিমান করেছিলেন রাজনৈতিক দলের উপর। সেইরকম আমলাদের অধিকার হরণ করলে তারা নিশ্চয়ই রুষ্ট হবে এবং পেপার তৈরির কাজে বাধা সৃষ্টি করবে।

[5-10—5-20 p.m.]

সেদিকে এই বিলে দৃষ্টি দেওয়া হয় নাই। এছাড়া স্যার, আর একটা দিকও আছে। আপনি জানেন স্যার, এই বিধানসভার সদস্যদের একটা ডিগনিটি আছে। আমরা যারা এর লাইসেন্স দেব, তার অ্যাপীল অথরিটি হচ্ছে এক্সাইজ কমিশনার। আমাদের লাইসেন্স দেবার বিরুদ্ধে আপীল করা যাবে এক্সাইজ কমিশনারের কাছে। সেখানে ডিসিশন হবার পর তার বিরুদ্ধে আপীল করা যাবে বোর্ড অব রেভিনিউর কাছে। এই বিধানসভার সদস্যদের অ্যাপিয়ার হতে হবে প্রথমে এক্সাইজ কমিশনারের কাছে আসামীর কাঠগড়ায়, তারপর আবার প্রয়োজন হলে বোর্ড অব রেভিনিউর কাছে অর্থাৎ একবার এই বিধানসভার মেম্বারদের কৈফিয়ৎ দিতে যেতে হবে এক্সাইজ কমিশনারের কাছে, তারপর আবার বোর্ড অব রেভিনিউর মেম্বারের কাছে। একজন আমলার পরিবর্তে এখন দুইজন আমলার কাছে গিয়ে আমাদের আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হবে। তাই মন্ত্রিমহাশয়কে বলবো একটি স্টেট বোর্ড করুন সেটা অ্যাপীল বোর্ড হবে, সেখানে আপীলের সমস্ত কিছু নিষ্পত্তি হবে। তা না হলে একবার আমাদের আসামীর কাঠগড়ায় দাঁড়াতে হবে এক্সাইজ কমিশনারের কাছে, আবার বোর্ড অব রেভিনিউর মেম্বারের কাছে, এতে করে আমাদের বে-ইজ্জতি করবার একটা ব্যবস্থা এখানে রয়েছে।

আর একটা কথা বলবো সামগ্রিকভাবে ত্রুটির দিকে দৃষ্টি রেখে এই বিলে বিচার-বিবেচনা করা হয় নাই। মাত্র একটি ত্রুটির দিকে দৃষ্টি দেওয়া হয়েছে। যতদিন থেকে আবগারী আইন আছে, ততদিন লাইসেন্স না দিয়ে এই তফসিলী জাতি ও উপজাতির লোকেদের মদ খাওয়াবার ফলাও ব্যবস্থা সেখানে করা রয়েছে। তাদের মদ বিক্রি করবার অধিকার আজ পর্যন্ত দেওয়া হয়

নি, যখন সরকার দায়িত্ব নিয়েছেন, এই তফসিলী জাতি ও উপজাতীয় লোকদের আর্থিক, সামাজিক ও রাজনৈতিক উন্নতির, সেখানে এই মদ বিক্রির অধিকার দেওয়া আর্থিক উন্নতির একটি দিক বটে। কাজেই আমি দাবি করবো, তফসিলী জাতি ও উপজাতি লোকদের মদ বিক্রির জন্য ৫০ পার্সেন্ট লাইসেন্স দেওয়া হোক।

সমগ্র আবগারী বিভাগে রেভিনিউ হচ্ছে ২৫ কোটি টাকা। আমাদের জলপাইগুড়ি ছোট একটা জেলা—একটা ছোট্ট ডিস্ট্রিক্ট। তার অর্ধেক কেটে পূর্ববঙ্গে চলে গেছে। সেখানে আদিবাসী ও তফসিলী জাতির লোক বেশী। তথাপি সেখানে আবগারীতে আয় হয়েছে ২ কোটি ৬৮ লক্ষ টাকা। ওয়েস্ট বর্ধমান—যেটাকে আসানসোল বলি তার একটি ডিভিসন সেখানে ইনকাম হয় দেড় কোটি টাকা। বাঁকুড়ায় ২০ লক্ষ পপুলেসন, ইনকাম হচ্ছে ৬ থেকে ৮ লক্ষ টাকা। আর ২৬ লক্ষ পপুলেসন পুরুলিয়ায়, সেখানে ইনকাম হচ্ছে আবগারীতে ৪৩ লক্ষ টাকা। এখন এই সরকারী আইনের বলে গোটা পুরুলিয়া জেলা একটা ভাটিখানায় পরিণত না হয়। সেখানে ৪৩ লক্ষ টাকা ইনকাম। মন্ত্রী আমাদের জেলার লোক—বাঁকুড়ায় আমাদের চেয়ে ৫ লক্ষ পপুলেসন বেশী, সেখানে রেভিনিউ হচ্ছে ৬ লক্ষ টাকা আবগারীতে আর যেখানে তফসিলী ও উপজাতি বেশী, এবং কিছু ইন্ডাস্ট্রিও আছে, সেখানে মদ বিক্রির জন্য দোকানের কোটা বাড়াতে আপত্তি থাকা উচিত নয়। একটা সামগ্রিক আইন তৈরি করুন। যেখানে আমার এক কনস্টিটিউয়েন্সিতে ৩২ পার্সেন্ট তফসিলী জাতি ও উপজাতির লোক বাস করে সেখানে তাদের সামগ্রিক কল্যাণের জন্য অন্তত অর্থনৈতিক উন্নয়নের জন্য এমন একটি বিল আনুন, যাতে করে ৫০ পার্সেন্ট ভেন্ডারের লাইসেন্স দেবার একটি রিজার্ভেসন থাকে। কারণ বহুদিনের বঞ্চিত লাঞ্ছিত তারা। আদি যুগ থেকে মদ খাওয়ার ব্যবস্থা হয়েছে। আমি তাদের মদ বিক্রির অধিকার চাইছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগণেশচন্দ্র হাটুই:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আবগারী মন্ত্রী যে বিলটি এনেছেন তাকে আমি পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। অবশ্য আগে এই বোর্ডের প্রার্থী নির্বাচনের কোন ক্ষমতা ছিল না। যখন প্রথম বোর্ডে উপস্থিত হয়েছিলাম তখন শুনেছিলাম, কোথায় মদের দোকান হবে সেটা সিলেক্ট করে দিতে হবে। এর আগে একজন আমলার উপর বিচার করবার দায়িত্ব ছিল, এখন সেটা বোর্ডের সকল সদস্যের উপরে আসছে। সেই বোর্ডে বিধানসভার সদস্য আছেন এবং এখানে যে নির্বাচন, সে নির্বাচনের সময় দেখতে হবে যাতে যোগ্য প্রার্থীরা পায় এবং দেখতে হবে যে, বেকার এবং আধা-বেকার ছেলেরা এবং অনুন্নত শ্রেণীর ছেলেরা যারা অন্য কোথাও সুযোগ-সুবিধা পায় নি তারা যাতে এইখানে পায়, এবং সত্যই তাদের দেওয়া উচিত। যোগ্য প্রার্থীদের যদি মদের দোকান দেওয়া যায়, তা হলে খুব সুবিধা হবে। এই বিলটায় আলোচনার খুব বেশি কিছু নেই। যে ক্ষমতাটা বোর্ডের হাতে এসেছে এর আগে এটা অর্থাৎ লাইসেন্স দেওয়ার ক্ষমতাটা আমলার হাতে ছিল এবং এই লাইসেন্স দেওয়ার ব্যাপারে ঘুস চলতো। এখন যখন ক্ষমতাটা বিধানসভার সদস্যদের হাতে এসেছে তখন এটা সুস্থভাবে যাদের দেওয়া উচিত তাদের হাতে তুলে দেওয়া যাবে। অবশ্য এই বিলটা আসার আগে আমরা চাইছিলাম যে, এইরকম ধরনের একটা বিল যাতে আসে। এই বিলটা আমাদের সেই আশা পূরণ করায় আমরা একে পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি এবং বারবার সমর্থন জানাচ্ছি এবং মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। আর এস পি সদস্য শ্রী এ এইচ বেস্টারউইচ একটা অ্যামেন্ডমেন্ট এনেছেন, এর উপর কি অ্যামেন্ড-মেন্ট থাকতে পারে তা জানি না। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আবগারী মন্ত্রিমহাশয় যে বিধেয়কটি এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই বিলে তিনি আমলাতন্ত্রের ক্ষমতা কিছুটা ধ্বংস করে জনপ্রতিনিধিদের হাতে অর্থাৎ এম এল এ-দের হাতে ক্ষমতা দিয়েছেন। এই-জন্য প্রথমেই তাঁকে আন্তরিক অভিনন্দন জানাই। যদিও আমরা মাদকদ্রব্যের অবসান করতে চাই, কিন্ত দেখা যায় জেলায় জেলায় এর চাহিদা দ্বিগুন বেড়ে গিয়েছে। আপনি যদি লাইসেন্স না দেন তবে বিনা লাইসেন্সে বিক্রি হবে যেমন হয়। আবার একটা অদ্ভুত জিনিস বেরিয়েছে—ম্যানডেক্স। সেটা তিরিশ পয়সা দিয়ে কিনে স্কুল-কলেজের ছেলেমেয়েরা পর্যন্ত খাচ্ছে। মাদকদ্রব্য

আজ অনেক প্রকার বেরিয়েছে। আজকে না খেতে বললে সেকথা কেউ শোনে না। আগে দেখা যেতো দোকান হতো শহরের প্রধান কেন্দ্র বা স্কুল-কলেজের সামনা-সামনি বা পথচারী বা সাধারণ মানুষ বা ছাত্রছাত্রীরা যেখান দিয়ে সাধারণত যায় তার কাছকাছি এবং এখন যে বোর্ড হয়েছে তাদের দৃষ্টি থাকা দরকার যাতে এইরকম জায়গায় না হয় যাতে যারা মদ খায় তারা উপদ্রব করতে না পারে এই সমস্ত প্রধান জায়গায়।

[5-20—5-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বোর্ডের হাতে কিছুটা ক্ষমতা গিয়েছে সত্য। কিন্তু এর আগে শরৎবাবু যেকথা বললেন সেটা ঠিক; ক্ষমতা কিছু রয়ে গেল অফিসারদের হাতে। আমাদের বোর্ড পাস করে দিলেও আবার যেতে হবে এক্সাইজ কমিশনারের কাছে, আবার যেতে হবে রেভিনিউ বোর্ডের কাছে। এই জিনিস যদি চলে, তা হলে সরকার যেটা আশা করছেন যে, কিছুটা রেভিনিউ হবে, সরকার যে ব্যবসা করছেন, তাতে কিছু রেভিনিউ বেশী হবে এবং এর জন্য যে বিল এনেছেন তাতে আমি মনে করি, সে আশা পূর্ণ হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি আগে সুপারিশের মাধ্যমে কাজ হত। সুপারিশ করে উপর থেকে সব ব্যবস্থা হত। এবং তাতে পিওন থেকে আরম্ভ করে অফিসার পর্যন্ত আদান-প্রদান চলতো। আমরা দেখেছি যে বোর্ড আছে তার মিটিংয়ে বেশীর ভাগ এম এল এ উপস্থিত হন না। অনেক সময় মিটিংয়ে কোরাম হয় না। অন্তত এই যে বোর্ড এবং তার যে মিটিং হয় সেই মিটিংয়ে যাকে লাইসেন্স দেওয়া হবে এবং যে স্থানে দেওয়া হয় সেটা যাতে চূড়ান্ত রূপ নিতে পারে সেদিকে দৃষ্টি দেওয়া দরকার বলে মনে করি। এ ছাড়া বাঁকুড়া জেলায় দেখা যায়, বিভিন্ন তফসিলী জাতি ও উপজাতি অধ্যুষিত অঞ্চলে বিনা লাইসেন্সে কাজ হয়। আমার মনে হয়, তাদের লাইসেন্স দিয়ে দেওয়াই ভাল। কারণ লাইসেন্স না দিলেও তারা করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো এই যে বোর্ড—ডিস্ট্রিক্ট অ্যাডভাইসারী বোর্ড হয়েছে তাদের উপর ক্ষমতা দেওয়ার জন্য যাতে তারা কোটা বাড়াতে পারেন। কারণ আমরা দেখেছি এই জেলায় কতকগুলি জায়গা নির্দিষ্ট আছে যেমন রামনগর, ইদপুর, ছাতনা, রামসাগর, এছাড়া আরও অন্যান্য কতকগুলি জায়গা আছে যেখানে তফসিলী জাতি ও উপজাতি রয়েছে যেখানে বিক্রি হচ্ছে, এই অবস্থায় বোর্ডের হাতে ক্ষমতা দেওয়ার প্রয়োজন আছে যাতে তারা কোটা বাড়াতে পারে এবং সেই সব জায়গায় লাইসেন্স দিতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, তিনি যে সরকারের রেভিনিউ বাড়াবার চেষ্টা করছেন সেইদিক থেকে আমি তাঁকে বলবো যে, এই প্রচেষ্টাকে জোরদার করতে গেলে এই দপ্তরের কিছুটা পরিবর্তন দরকার। আমরা আশা করেছিলাম, এই সরকার কিছুটা পরিবর্তন করবেন। কিন্তু দেখছি যে, সেই বৃটিশ আমলে যেভাবে কাজ চলেছে আজও সেইভাবে কাজ হচ্ছে—এই বিলের দ্বারা তার কোন পরিবর্তন হচ্ছে না। এই দপ্তরের আমূল পরিবর্তন দরকার। এই বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবলাইলাল শেঠঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বঙ্গীয় আবগারী সংশোধনী বিধেয়ক যে বিলটি এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই বিলে পর্ষদের উপর ক্ষমতা দেওয়া হয়েছে। এই পর্ষদকে আবো কয়েকটি দিকে ক্ষমতা দেওয়া প্রয়োজন। আমরা জানি যে, সিলেকসান করে দায়িত্ব দিয়ে শেষ করে দেওয়া হচ্ছে এবং আর একটি দিকে অনেক মাননীয় সদস্যই দাবি করেছেন যে, এদিকে আমাদের প্রচুর রাজস্ব আছে। আমি আমার নিজের অভিজ্ঞতা থেকে বলতে পারি এবং মন্ত্রিমহাশয়েরও নিশ্চয় অভিজ্ঞতা আছে যে, আবগারী খাতে রাজস্ব আদায় হচ্ছে না। কারণ, যাদের দেওয়া হয়েছে আমরা পরিষ্কারভাবে দেখতে পাই যে, তারা অন্ততপক্ষে লক্ষাধিক টাকার মালিক এবং তারাই আবগারীর দোকান নেয়। কাগজে-কলমে থাকে ১ বছরের কড়ার, কিন্তু তারা যদি একবার আবগারী দোকান পায়, তা হলে সেটাই তাদের পৈত্রিক সম্পত্তির মত রয়েই যায়। আমি দেখেছি, হাসপাতালের মাত্র ৫ মিনিট দূরে আবগারী দোকান চলছে। সেখানকার অসুবিধা বুঝে আমরা প্রতিবাদ জানাই। আমাদের সেই অনুজ্ঞাপত্র দরকার। এটা থাকার ফলে আমরা কাজ করতে পারছি না। এটা না হলে আমাদের সেই আমলার উপরই নির্ভর করতে হবে। সাধারণ মানুষের মধ্যে একটা কিছু যখন হবে তখন আমাদের কাছে আসবে

এবং আমলাদের কাছে অভিযোগগুলি না করে আমরাই অনেকাংশে করবো। দায়িত্ব আমাদের অনেকখানি বেড়েছে। সেই সংগে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, আমাদের উপর আরো কতকগুলি ভার দিন; যাদের একসাইজ ডিউটি বাকি পড়েছে এগুলি দেখার অধিকার আমাদের দিন। আমলার উপর দিলে যাদের বাকি আছে, যারা কর দেবে, কাগজে কলমে আমাদের উপর ঠিক করতে দেওয়া হবে না। তাই আমাদের উপর আর একটু ক্ষমতা দিন, তা হলেই গান্ধীজী যে মাদকদ্রব্য বর্জন চেয়েছিলেন সেটা সম্ভব হবে। গান্ধীজীর মাদকদ্রব্য বর্জনের কথা মুখে বললেও অনেকের মুখ থেকে কিন্তু সেই গন্ধ পাওয়া যেতে পারে। আজকে এই যে বিলটি এসেছে এর দ্বারা কিছুটা সুফল পাওয়া যেতে পারে বলে মনে হয়। আমরা হাটে-বাজারে, ছোট ছোট শহরতলীতে দেখতে পাই যে, এগুলি গজিয়ে উঠেছে। কিন্তু আমাদের ক্ষমতা দেওয়া থাকে না বলে আমরা পুলিসকে জানালাম। পুলিসের কাছে জমা দিয়ে এলে পুলিস কিছু খেয়ে আসে, এইরকম অবস্থা সৃষ্টি হচ্ছিল। আজকে অনুজ্ঞাপত্র দেওয়ার ক্ষমতা দেওয়া হয়েছে। অনুজ্ঞাপত্র যাদের দেওয়া হয় তারা যাদের একসাইজ ডিউটি বাকি পড়েছে তাদের কাছে যেতে পারে না। কাজেই যদি দরকার হয়, তা হলে আরো ভাল বিল আনুন। এই বলে আমি এই বিলকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভবানী পাল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এইমাত্র খবর পেলাম উত্তর ২৪ পরগনার হাড়োয়া থানার অন্তর্গত কচুঘলা গ্রামের বহু চাষীর জমিতে ভেড়ী বাঁধ খুলে দিয়ে লবণ জল ঢুকিয়ে দেওয়া হয়েছে। এই চাষীরা আজকে প্রসেসন করে এইখানে এসেছেন এবং এই পশ্চিম গেটে অবস্থান করে আছেন। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে দেবার জন্য একটি মেমোরেন্ডাম দিচ্ছি। আপনি সেটি যথাস্থানে পাঠিয়ে দেবেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভবানী পাল মহাশয় যে বিষয়টি উল্লেখ করলেন সেটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। কেননা, চাষীদের স্বার্থ যদি এইভাবে ক্ষুণ্ণ করা হয়, তা হলে চাষীরা শেষ হয়ে যাবে। কাজেই নোনা জল ঢোকানোর যে পন্থা বা উপায় উদ্ভাবন করেছেন সে সম্পর্কে একটা বিশেষ তদন্ত হওয়া দরকার এবং আশা করি, এই মন্ত্রিসভা এই বিষয়টি যদি সত্যি হয়, তা হলে তদন্ত করে একেবারে কার্যকর ব্যবস্থা অবলম্বন করুন।

[5-30—5-40 p.m.]

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result:

**Noes**

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Bose, Shri Lakshmi Kanta.
Chattopadhyaya, Dr. Sailendra.
Das, Shri Barid Baran.
Das Gupta, Dr. Santi Kumar.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Gayen, Shri Lalit.
Ghosh, Shri Prafulla Kanti.
Gyan Singh, Shri Sohanpal.
Hatui, Shri Ganesh.
Hembram, Shri Sital Chandra
Jana, Shri Amalesh.
Khan, Shri Gurupada.
Lakra, Shri Denis.
M. Shaukat Ali, Shri.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.

Malladeb, Shri Birendra Bijoy.
Mazumdar, Shri Indrajit.
Md. Safiullah, Shri.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Motahar Hossain, Dr.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Ardhendu Sekhar.
Naskar, Shri Gobinda Chandra.
Paul, Shri Bhawani.
Pramanick, Shri Gangadhar.
Pramanick, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shrimati Ila.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Radha Raman.
Saren, Shrimati Amala.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Wilson-de Roze, Shri George Albert.

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Abstention**

Ali Ansar, Shri.
Basu, Shri Ajit Kumar (Hoog.)
Chakrabarti, Shri Biswanath.
Ganguly, Shri Ajit Kumar.
Lahiri, Shri Somnath.
Mahata, Shri Thakurdas.
Mitra, Shrimati Ila.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Phulmali, Shri Lalchand.
Roy, Shri Aswini.
Sarkar, Shri Netaipada.

The Ayes being 3, the Noes 44 and the abstentions 14, the motion was lost.

The motion of Shri Sitaram Mahato that the Bengal Excise (Amendment) Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

*Clauses* 1, 2, 3, 4, 5 *and Preamble*

The question that clauses 1 to 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Sitaram Mahato:** Sir, I beg to move that the Bengal Excise (Amendment) Bill, 1973, as settled in the Assembly, be passed.

**The motion was then put and agreed to.**

## The West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973

**Shri Gobinda Chandra Naskar:** Sir, I beg to introduce the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973.

(Secretary then read the Title of the Bill.)

Sir, I beg to move that the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973, be taken into consideration.

Sir, this Bill seeks to amend the West Bengal Mining Settlement (Health and Welfare) Act, 1964 by incorporating two new sections (45 and 46) therein. Section 45 confers, inter alia, power on the State to supersede an incompetent Mines Board of Health and Section 64 to appoint an Administrator to run the Board during the period of supersession. Such provisions were lacking in 1964 Act leaving Government powerless to act even when a Mines Board of Health failed utterly to carry out the purposes of the Act. As a matter of fact, Asansol Mines Board of Health showed all-round incompetence in carrying out the purposes of the West Bengal Mining Settlement (Health and Welfare) Act, 1964 and there were complaints from various quarters including the Indian Mining Association. As the legislature was not in session then and the matter did brook no delay, an Ordinance styled as the West Bengal Mining Settlement (Health and Welfare) (Amendment) Ordinance, 1972 was promulgated on 20th September 1972 incorporating the aforesaid two new sections 45 and 46 in the Act of 1964. Asansol Mines Board of Health was also superseded and the D.M., Burdwan, was appointed administrator on the same date viz., 20th September 1972.

**Mr. Deputy Speaker:** There are motions for circulation of the Bill by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri, Shri Shish Mohammad, Shri Girija Bhusan Mukhopadhyaya and Shri Aswini Kumar Roy. All the amendments are in order. I now call upon Shri Timir Baran Bhaduri to move his amendment.

**Shri Timir Baran Bhaduri:** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st day of May, 1973.

माननीय উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় যে বিল পশ্চিমবঙ্গ খনি বিষয়ক বিধেয়ক, ১৯৭৩ যে বিল এই সভায় রাখলেন, সেই বিলের তীব্র বিরোধিতা আমি করছি। আজকে যতগুলো বিল এই সভায় রাখা হল, তাতে একটা কথা আমাদের সামনে বা আমাদের চোখে লাগলো, সেটা হচ্ছে, কোন বিলই আমলাতন্ত্রের উপর অধিকার না দিয়ে, আমলাতন্ত্রের উপর বেস না করে আনা হয় নি। এবং বর্তমানে এই বিল আনার আগে কোন সিলেক্ট কমিটি বা সার্কুলেশনের জন্য কোন ব্যবস্থা না করে—যেহেতু আমাদের বিপক্ষ যে দল সরকার চালাচ্ছেন, সেই দলের ওভার হোয়েলমিং মেজরিটি থাকার জন্য এত গর্ববোধ করছেন যে, এইসমস্ত যে গণতান্ত্রিক পদ্ধতি, যে গণতান্ত্রিক

[5-40—5-50 p.m.]

পদ্ধতির কথা এই সরকার বলে থাকেন নানাভাবে, তারা আজ নিজেদের ক্ষমতায় মদমত্ত, যে কোন বিল কোন সিলেক্ট কমিটিতে না পাঠিয়ে, কোন সার্কুলার না করে এই সভায় রাখা হচ্ছে, আমি এই জন্য এই বিলের তীব্র বিরোধিতা করছি এবং বিরোধিতা করতে গিয়ে যে সমস্ত ক্লজ আমাদের কাছে রাখা হয়েছে সেখানে আমরা দেখছি মাইনিং বোর্ড যেটা জনস্বাস্থ্যের একটা বোর্ড, সেটাকে বাতিল করে দেওয়ার কথা বলা হয়েছে। তাদের ভালমন্দ কিছু জানবার পর্যন্ত সময় দেওয়া হয় নি। এটা কি ধরনের গণতন্ত্র, কি ধরনের ডিমক্রেটিক রাইটস তা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারছি না। মাননীয় মন্ত্রী এই বিলে বলেছেন যে, কোন রকম সময় না দিয়ে তারা এই বোর্ডকে বাতিল করে দিতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা গল্পের কথা আমার মনে

পড়ছে, সেটা হচ্ছে কোর্টে আসামীকে নিয়ে যাওয়া হল এবং আসামীকে কোন কারণ না দেখিয়ে তাকে বলে দেওয়া হল যে, তোমার বিরুদ্ধে এই এই চার্জ আছে এবং সেই জন্য তোমাকে ১ মাস জেল দিয়ে দেওয়া হল, আসামী জানলো না তার কি অপরাধ এবং যেসমস্ত চার্জ আনা হয়েছে সেগুলি ঠিক সত্য কিনা, হাকিম সাহেব তাকে বলল যে, যেহেতু পুলিস তোমাকে ধরে নিয়ে এসেছে সেহেতু তুমি দোষী, ঘটনা দেখবার কোন দরকার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের যখন আইন আছে, কোর্ট আছে তখন গণতান্ত্রিক অধিকার ঠিকমত প্রচলন হচ্ছে না কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী বিল আনতে পারেন তাদের দলের সংখ্যাগরিষ্ঠতা আছে, সুতরাং তারা যে কোন সময় তা পাস করিয়ে নিতে পারেন। কিন্তু কোর্ট যেখানে আছে সেখানে আমরা কেন সুযোগ পাব না? অতএব এটা কি ধরনের গণতন্ত্র তা আমি বুঝতে পারছি না। ওরা বলছেন গণতান্ত্রিক সমস্ত অধিকার এনে দিয়েছেন শান্তি এনে দিয়েছেন, তবে ওদের এত ভয় কেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হ্যাঁ, এইগুলিতে ওদের একটু গায়ে লাগবে নিশ্চয়ই—এইগুলি ফুলের আচড় দেওয়া হচ্ছে না, কাঁটার আচড় দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের তীব্র বিরোধিতা করে আমার যে অ্যামেন্ডমেন্ট সেই অ্যামেন্ডমেন্টকে মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker:** May I know whether you have moved your amendment?

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** স্যার, আমি আমার যে অ্যামেন্ডমেন্ট সেটা মুভ করেছি।

**শ্রীবীরেন্দ্রবিজয় মল্লদেবঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাইনিং সেটেলমেন্টস বিল যেটা এসেছে সেটাকে আমি সমর্থন করছি, কারণ এই বিলটা অত্যন্ত প্রগ্রেসিভ, এখানে বিরোধী দলের বন্ধু তিমিরবাবু বললেন এই সময় এটা এখন বাতিল করা ঠিক নয়। ১৯৬৪ সালের আসল যে বিল সেটা যদি পড়ে থাকেন, তা হলে দেখবেন তাতে বলা আছে এই বোর্ড যদি গলদ করে তাহলে তাকে টাইম দেওয়া হবে সংশোধন করার জন্য। কিন্তু তারা যদি সংশোধন না করে, তা হলে সরকারের কি কোন হাত থাকবে না এই বোর্ড বাতিল করার। যদি কোন বোর্ড অন্যায়ভাবে পরিচালিত হয় এবং তার কাজগুলি যদি জনবিরোধী হয়, তা হলে নিশ্চয় সেই বোর্ডকে বাতিল করে দেওয়া উচিত, এখানেও তাই বলা হয়েছে এবং যদি অন্যায়ভাবে কাজ করে, তা হলে এই বোর্ডকে সুপারসিড করা হবে এবং সেটা যুক্তিযুক্ত হবে। সেজন্য আমি এই আইনটি সমর্থন করছি। এই বোর্ডের যে গঠনতন্ত্র যেটা আমি দেখেছি তাতে আছে ১৬/১৭ জন সদস্য হবে—যেটা অরিজিনাল বিল, ১৯৬৪ হয়েছিল—এর মধ্যে ৯/১০ জন সরকারী মনোনীত এবং তাতে ডি এম-ও থাকবেন। অতএব আমরা মনে করব বোর্ডে যাঁরা নির্বাচিত হচ্ছেন তাঁরা দায়িত্বপূর্ণ লোক হবেন এবং অন্যায় কাজ করবেন না। তা সত্ত্বেও যদি অন্যায় কাজ করেন, তা হলে মনে করব উপযুক্ত লোককে দেওয়া হয় নি। আমি আশা করব, যখন ভবিষ্যতে দেওয়া হবে তখন যেন উপযুক্ত দায়িত্বপূর্ণ লোককে দেবেন এবং সরকারের নির্দেশ মেনে চলবেন—অর্থাৎ সেইরকম দায়িত্বপূর্ণ লোককে যেন দেওয়া হয়। এই কটি কথা বলে আমি এই বিলকে সমর্থন করছি।

**Shri Girija Bhusan Mukhopadhyaya:** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 10th March, 1973.

স্যার, আমি এই বিলের উপরে কয়েকটা অ্যামেন্ডমেন্ট এনেছি এবং সারকুলেশন-এর জন্য বলেছি। আমি ক্লজ ২ অমিট করার কথা বলেছি। আমি ক্লজ ৩, সেকসান ৪৫ সংশোধন করছি। কেন না, ১৯৬৪ সালে যে বোর্ড গঠিত হয় সেই বোর্ড ফাংশান করছেন না। কয়লাখনির শ্রমিকরা জল পাচ্ছে না—এসব খবর আমরা জানি। কিন্তু বোর্ড কিভাবে হবে? আপনি শুধু ভাঙ্গার আইন করলেন, গড়ার আইন কি হল? ১৬/১৭ জন বলেছেন। ৪ জন কোলিয়ারী ওনার্স রিপ্রেজেনটেটিভ, ১ জন কোল কমিশনার, একজন ডি এম, ২ জন এম এল এ, ৩ জন নমিনেটেড-এর সবাই সরকারের লোক। কোলিয়ারী ওনার্স রিপ্রেজেনটেটিভ সরকারের লোক। তা হলে গড়ার কোন ব্যবস্থা এর মধ্যে নেই? সেজন্য বলছি, এই বিলটা আরও ভালভাবে তৈরি করা হোক।

ভাঙ্গার যেমন প্রয়োজন ছিল, সেরকমভাবে গড়ার ব্যবস্থা কিন্তু এর মধ্যে নেই। সেজন্য বলছি এই বিলটা সারকুলেশন-এ দেওয়া হোক এবং নূতন করে বোর্ড করার ব্যবস্থা এর মধ্যে রাখা হোক। আমি আর একটা কথা বলছি যে, ৪৫ ধারায় ২ উপধারার এমন কি দরকার ছিল? কারণ উইদাউট নোটিস-এ যে-কোন সময় এটা করতে পারতেন। আজ যে বোর্ড হবে তাকেও উইদাউট নোটিস এ ভেঙ্গে দিলে আপত্তি নেই। কারণ বোর্ড নন-ফাংশনিং- জল পায় না, কোন স্যানিটেসন নেই, কিন্তু আইন ভবিষ্যতের জন্য থেকে যাবে। সুতরাং এর পর যে বোর্ড হবে সেই বোর্ডের সঙ্গে যদি কোন মতান্তর ঘটে, তা হলে এই আইন বলে আপনারা একে ভেঙ্গে দিতে পারবেন। সেজন্য আমি চাইছি যে অন্তত এটা করা হোক যে, তাদের নোটিস দিয়ে তাদের কি দোষত্রুটি আছে সেটা বিচার করে ভেঙ্গে দেওয়ার অধিকার রাখা হোক। সেজন্য ক্লজ ২টা অমিট করতে বলেছি। আমার তৃতীয় অ্যামেন্ডমেন্ট হচ্ছে আপনারা ২ বছর বোর্ড করতে সময় চেয়েছেন। ২ বছর কেন? বোর্ডের যে গঠনপ্রণালী আছে, বোর্ডের গঠন যদি সেই ভিত্তিতে হয়, তা হলে ১৫ দিনের মধ্যে হয়ে যাওয়া সম্ভব। কারণ, সবাই তো সরকারের লোক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জানেন ১৯৬৪ সালের আইন অনুযায়ী এই বোর্ডে আছেন ৪ জন ওনার্স রিপ্রেজেনটেটিভ, একজন ম্যানেজার্স রিপ্রেজেনটেটিভ, একজন ইন্ডিয়ান মেডিক্যাল অ্যাসোসিয়েসানস রিপ্রেজেনটেটিভ, কোল কমিশনার, মাইন লেবার্স, দুই জন রিপ্রেজেনটেটিভ থাকবে, ডি এম থাকবেন, দুই জন এম এল এ থাকবেন, জেলা পরিষদের একজন থাকবে, গভর্নমেন্ট নমিনেশানে ২/৩ জন থাকবেন, এরা বোর্ড গঠন করবেন। এই বোর্ড করতে ২ বছর কেন সময় লাগবে? আমি বলেছি, এটা ৬ মাসের মধ্যে করা হোক। আপনি নোটিস দিয়ে বোর্ড ভেঙ্গে দিলেন, ভেঙ্গে দিয়ে ৬ মাসের মধ্যে বোর্ড গঠন করুন। কিন্তু যে যে লোক নিয়ে বোর্ড গঠন করা হবে এইভাবে যদি বোর্ড গঠন করা হয়, তা হলে সেই বোর্ড আবার ফাংসান করবে না। শ্রমিকদের মঙ্গল জেলা পরিষদ, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের হাতে দিয়ে পৃথিবীর ইতিহাসে হয় নি, ভারতবর্ষের ইতিহাসে হবে না, আপনারাও নতুন ইতিহাস সৃষ্টি করতে পারবেন না। আপনারা সেন্ট্রাল ট্রেড ইউনিয়ন অর্গানাইজেসান, এ আই টি ইউ সি, আই এন টি ইউ সি, সি আই টি ইউ প্রত্যেকের একজন রিপ্রেজেনটেটিভ নিন এই বোর্ডে, এনাবলেটিক অফিসার, ওনার্স রিপ্রেজেনটেটিভ নিন, এইভাবে বোর্ড গঠন করুন। যে বোর্ড ফাংসান করবে, শ্রমিকদের মঙ্গল করতে পারবে সেইভাবে বোর্ড গঠন করুন। এজন্য আমি যে তিনটি অ্যামেন্ডমেন্ট দিয়েছি এই তিনটি অ্যামেন্ডমেন্টের উপর স্টিক করছি। ওপক্ষের যাঁরা আছেন তাঁদের সকলের কাছে আবেদন করব, সত্যই যদি গড়তে চান, তা হলে এই আইনের মাধ্যমে গড়া যাবে না। কনস্টিটিউসান অব দি বোর্ড যদি ১৯৬৪ সালের আইন অনুযায়ী হয়, তা হলে এই বোর্ড আবার ফাংসান করবে না, কিছুদিন পরে আবার সেকেন্ড অ্যামেন্ডমেন্ট বিল আনতেই হবে। সেজন্য বলছি এখানে জয়নাল আবেদীন সাহেব আছেন, প্রদীপ ভট্টাচার্য আছেন, আপনি সকলের সঙ্গে বসে পরামর্শ করুন, তবে বিলটিকে সার্কুলেশানে দিন এবং ২/৪ দিনের মধ্যে নতুন করে খসড়া করে বিল প্লেস করুন এটাই হচ্ছে আমার বক্তব্য।

**শ্রীআব্দুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে ওয়েস্ট বেঙ্গল মাইনিং অ্যান্ড সেটেলমেন্ট (হেলথ ওয়েলফেয়ার) অ্যামেন্ডমেন্ট বিল ১৯৭৩ স্বাস্থ্য বিভাগের রাষ্ট্র মন্ত্রিমহাশয় এনেছেন আমি তাকে সমর্থন করছি এবং সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। তার আগে আমাদের আর এস পি বন্ধুদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, তাঁরা ভোটের জোরে গায়ের জোরের কথা বলেছেন, কিন্তু ১৯৬৭ সালে যখন প্রথম যুক্তফ্রন্ট সরকার গঠিত হল, তখন আর এস পি বন্ধু বর্তমানে যিনি হাউসের সদস্য নন ননী ভট্টাচার্য মহাশয় স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী ছিলেন। আজকে আমাদের দলের মন্ত্রী শ্রমিকদের কল্যাণের জন্য একটা বিল এনেছেন, কিন্তু সেদিন ননী ভট্টাচার্য মহাশয় মন্ত্রীদের স্বাস্থ্য রক্ষার জন্য, হাসপাতালে চোখ-দাঁত ভাল করার জন্য একটা বিল এনেছিলেন এবং কংগ্রেস দলের লোকেরা তাতে সেদিন বাধা দিয়েছিলেন, কাউন্সিল থেকে সেই বিল ফিরে এসেছিল। গায়ের জোরে টাকা নেওয়ার জন্য কি সেদিন আপনারা ষড়যন্ত্র করেন নি? সেদিনকার মত খারাপ বিল নিশ্চয় আজকে আসে নি একথা আমি আজকে আর এস পি বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাই। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব দুই বছর সময় নিলেও আমাদের যেন এই চেষ্টা থাকে যথাসম্ভব দ্রুত এই অ্যাডমিনিস্ট্রেটরের কার্যকাল যেন

শেষ হয়। এই অ্যাডমিনিস্ট্রেটর-এর কার্যকাল যেন বেশীদিন না থাকে। যেভাবে আমাদের বোর্ড গঠনের কন্সটিটিউসন আছে সেই অনুসারে যেন তাড়াতাড়ি বোর্ড গঠন হয় এবং অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের যে মনোভাব সেটা যেন বিভিন্ন ক্ষেত্রে ছড়িয়ে না পড়ে এবং এই অ্যাডমিনিস্ট্রেটর যেন বেশীদিন না থাকে, একথা আমি তাঁর কাছে নিবেদন করছি। এই প্রসঙ্গে আমার একটা অভিযোগ আছে। বর্তমান অ্যাডমিনিস্ট্রেটর বোধ হয় মিঃ কাপুর, যিনি কোন এক সময় এ ডি এম ছিলেন। আমাদের দেশে যখন খাদ্যাভাব রয়েছে, চালের দর বেড়ে যাচ্ছে এবং সাধারণ মানুষের কল্যাণের দিকে তাকিয়ে সরকার যখন কাজ করে চলেছেন, চতুর্থ এবং তৃতীয় শ্রেণীর কর্মচারীদের স্বার্থ রক্ষা করছেন ঠিক সেই সময় এরকম একজন অফিসার যখন তাঁর গন্তব্যস্থলে গেলেন তখন তাঁর স্ত্রী বললেন, এরকম একটা জায়গায় থাকা আমার পক্ষে অসম্ভব এবং তার ফলে দেখা গেল, রাতারাতি ঘর মোজায়েক করা হল এবং ঘর পরিষ্কার করবার জন্য হাজার ৩০ টাকা খরচ করা হল। এই যে ৩০ হাজার টাকা খরচ করা হল একজন অ্যাডমিনিস্ট্রেটর-এর স্ত্রীর ইচ্ছার উপর নির্ভর করে এটা কোন জনকল্যাণমূলক রাষ্ট্রের পক্ষে করা উচিত হয় নি। আমি তাই মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, এই অভিযোগ সম্বন্ধে যেন তদন্ত করা হয় এবং যদি দেখা যায় এই অভিযোগ সত্য, তা হলে যেন কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়। একথা বলে বিলের মহৎ উদ্দেশ্যকে স্বাগত জানিয়ে এবং মন্ত্রিমহাশয় যেটা এনেছেন তাকে সমর্থন করে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই বিলের উপর বলতে দাঁড়িয়েছি দুটি প্রবণতার প্রতিবাদ করতে। এই গভর্নমেন্ট-এর মধ্যে দুটি খুব অশুভ প্রবণতা দেখা দিয়েছে এবং তার একটা হচ্ছে আইন-কানুন যা আসছে সেটা নিয়ে কোন আলোচনা করার দরকার নেই, আইনসভায় আংশিকভাবে বিতর্ক হোক এবং তারপর ভোট হোক। আমি মনে করি, এটা গণতান্ত্রিক পদ্ধতি নয় এবং এটা কোনদিন আইনসভার পদ্ধতি ছিল না। আমরা দেখছি, আলোচনা করবারও অবকাশ ঘটছে না। বিরোধী দলের তো নেইই, আমরা যাঁরা অ্যালায়েন্সে আছি আমাদেরও নেই। এই নূতন আইনসভা গঠিত হবার পর দুঃখের সংগে বলছি যে, আজ পর্যন্ত একটা আইনের খসড়া নিয়েও আমাদের সংগে কোন আলোচনা হয় নি। আমি একথা বলছি না যে, আইনসভার বাইরে আলোচনা করতে হবে। আইনসভার মধ্যে আইনসভার পদ্ধতি রয়েছে যে, শাসকদলের সংখ্যা যখন বেশী তখন তাদের বেশী লোক নিয়ে এবং অন্যান্য দল থেকে কম লোক নিয়ে একটা আলোচনা করবার অবকাশ দেওয়া উচিত। সেখানে শাসকদল না মানতে পারেন, যেটা এনেছেন সেটাই রাখতে পারেন, কিন্তু একটু শুনতেও তো পারেন। আমি মনে করি, তাঁদের মূল উদ্দেশ্যের সংগে সঙ্গতি রেখে আলোচনা করতে দেওয়া উচিত। কিন্তু আমরা দেখছি, স্টীম রোলার যাকে বলে সেটাই হচ্ছে। আইন তো দেখছি আসছে একেবারে খৈ-এর মত। প্রত্যেক সেসানে প্রত্যেক দিন আইন আসছে, তারপর আবার অর্ডিন্যান্স হচ্ছে, কিন্তু কোন বিষয়েই আলোচনার অবকাশ নেই। আলোচনার জন্য সিলেক্ট কমিটি করতে হলে অনেক সময় লাগবে কেন?

[6-00– 6-10 p.m.]

কে বলেছেন? বড় আইন যদি হয় দু মাস সময় দিতে পারেন কিন্তু ছোট ছোট আইন যদি হয় আপনি তিন-চার-পাঁচ-ছয় দিন সময় দিতে পারেন আইনসভার অধিবেশনের মধ্যেই রিপোর্ট পেশ করতে বলে দিতে পারেন—ইচ্ছা করলেই সবই করা যায়। যদি সংক্ষিপ্ত আলোচনা করব এইরকম ইচ্ছা থাকে, তা হলে বলে দিলেন এটা একটা ছোট বিল আমরা তিন দিনের জন্য একটা কমিটি করে দিলাম, তিন দিনের মধ্যেই তোমরা রিপোর্ট সাবমিট কর, কিন্তু প্রবণতা হচ্ছে ব্যুরোক্রাটাইজেসন। কোন একটা প্রতিষ্ঠান ঠিকমত কাজ করছে না, সেই প্রতিষ্ঠানকে বাতিল করতে হতে পারে সে যদি ঠিকমত কাজ না করে, কিন্তু এটা কে বললো যে, একটা প্রতিষ্ঠানের প্রতিনিধিত্বমূলক একটা প্রতিষ্ঠানকে হটিয়ে দিয়ে তার জায়গায় অফিসার নিয়োগ করে দিলেই কি সব কিছু সুষ্ঠুভাবে চলবে? কি অদ্ভুত আস্থা। একটা অফিসারকে অ্যাপয়েন্ট করে দিলে সেটা ভালভাবে চলবে। এই কথা কেন বলছি কর্পোরেশন সুপারসেসনের সময় আমরা বলেছিলাম এক বছরের জন্য করুন, আপনারা বললেন না, ফল কি হল—অ্যাডমিনিস্ট্রেটর বদলাতে হল, কমিশনার বদলাতে হল, এ তো অনবরত হচ্ছে। কিন্তু এখানে সেই রকম পরিস্থিতি নয়। এখানে বোর্ড গভর্নমেন্ট কম্পোজ করবার অধিকারী। সেক্ষেত্রে গভর্নমেন্টকে বাধা দিয়েছিল কে? এটা এতদিন ধরে এই

কান্ড চলেছে। এই বোর্ড একটা আইন আনছে যে আইন আমরা বদলে দিচ্ছি যে, এইভাবে বোর্ড কম্পোজড হবে, এইভাবে ফাংসন করবে। আমরা আইন বদলে দিচ্ছি যাতে এইভাবে কম্পোজড হয়। গভর্নমেন্টের একটা সুযোগ ছিল, কিন্তু গভর্নমেন্ট আইন করবার সময় পেলেন না, কারণ আইন করতে একটু টাইম লাগবে। গভর্নমেন্টের একটু চিন্তা করতে হবে। পাঁচজনের সঙ্গে আলোচনা করতে হবে, তার চেয়ে সর্ট-কাট হচ্ছে আমি সুপারসেসন করে দিলাম, অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে দিলাম। অ্যাডমিনিস্ট্রেটর যদি বসাতেই হয়, সুপারসেসন যদি করতেই হয়, তা হলে একটা সংক্ষিপ্ত সময়ের জন্য করতে পারেন। আর একটা আইন করতে যেটুকু সময় লাগবে সেটুকুর জন্য করুন। কিন্তু যে সংশোধন এখানে আনা হয়েছে এটা কেন গভর্নমেন্টের গ্রহণযোগ্য হয় তা আমি জানি না। সবই কি ভোটের জোরে করতে হবে—কেন?

is not six months' time enough for the Government to draft a proper Bill for reconstitution of the Board and for constitution of a new Board?

কেন রাখতে হবে, কেন দুই বছরের টাইম নিলেন, কি দরকার আছে আইন আনবার জন্য দু বছরের টাইম? পুরানো যে বোর্ড ছিল তার কম্পোজিসন অত্যন্ত আপত্তিকর। যেটা মাইনের ওয়ারকারদের এবং জনসাধারণের ওয়েলফেয়ারের জন্য সেখানে সমস্ত বড় বড় অফিসারদের দিয়ে ভর্তি করে দেওয়া হচ্ছে। সেই অফিসাররাই অযোগ্যতার প্রমাণ দিলেন। মিটিং অ্যাটেন্ড করেন না, কোরাম হয় না, কোন কাজ হয় না। সেই অফিসারদের মধ্য থেকে এখানে একজন অ্যাডমিনিস্ট্রেটরকে বসিয়ে দিয়ে মনে করছেন যে এটা চলবে। আমি আপনাদের অনুরোধ করছি কেন গভর্নমেন্টের পক্ষে সম্ভব নয় কনস্ট্রাকটিভ যেটা আমরা দিচ্ছি কেন আপনাদের পক্ষে গ্রহণ করা সম্ভব নয়। একটা জিনিস এনেছেন বলে ষোল আনা জিদ বজায় রাখতে হবে। কোন বন্ধুত্বপূর্ণ সমালোচনা আপনাদের কানের মধ্যে ঢুকবে না? এমন করার কি হেতু আছে? এটা কি প্রেসটিজের ব্যাপার? সুতরাং আমি গভর্নমেন্টকে অনুরোধ করব যে, নতুন করে বোর্ড তৈরি করবার জন্য, নতুন আইন-আনুন এবং তার জন্য ছয় মাস সময় নিন। ছয় মাস সুপারসেসন চলুক, অ্যাডমিনিস্ট্রেটর থাকুক, ছয় মাসের মধ্যে নতুন আইন আনুন এবং সেই নতুন আইনে যেকথা আমার বন্ধু গিরিজাবাবু বলেছেন সে কথা আমি বলতে চাই ১৯৬৪ সালের আইনের ধারা চলবে না এই এতবড় একটা বোর্ড ওয়ারকারদের দুজন মাত্র প্রতিনিধি।

এত বড় একটা বোর্ড, ওয়ার্কারদের দুজন প্রতিনিধি, মাইন এরিয়ার ওয়ার্কারদের কি অবস্থা আপনি জানেন, তাদের স্বাস্থ্য নিয়ে যে বোর্ড, আসানসোল-এর কংগ্রেস এম এল এ-রা আছেন, বর্ধমান জেলার এম এল এ, মন্ত্রী আছেন, তাঁরা জানেন চা-বাগিচা এবং খনি, এই দু জায়গার শ্রমিকদের স্বাস্থ্য সবচেয়ে খারাপ, খনি এরিয়ার অবস্থা স্বাস্থ্য ইত্যাদি সবচেয়ে খারাপ, কিন্তু এই ব্যাপারে করলেন কি? তাদের স্বাস্থ্য, জলসরবরাহ ইত্যাদি ব্যাপারে গভর্নমেন্ট রয়েছেন, টাকা-পয়সা খরচ করুন, সে বিষয়ে কর্মপন্থা নিতে চ.ন নিন, কিন্তু সে বিষয়ে শ্রমিকদের বেশীসংখ্যক প্রতিনিধিত্ব থাকা উচিত নিশ্চয়ই থাকা উচিত। আর একটা সুবিধা হচ্ছে মাইনতো ন্যাশনালাইজড হয়েছে, গভর্নমেন্ট এখন মাইন ওনার্স, গভর্নমেন্ট এখন ইন্টারেস্টেড হয়েছেন, গভর্নমেন্টের কোল বোর্ডই অর্থারিটি, বিভিন্ন প্রতিষ্ঠান তৈরি করেছে মাইনগুলির ব্যাপারে ৩/৪টি সংগঠন করছেন, তাদের তরফ থেকে প্রতিনিধি থাক, শ্রমিকদের তরফ থেকেও প্রতিনিধি থাক, ডাক্তার একজন এবং দুই একজন অফিসার রাখুন, নূতন করে বোর্ডকে তৈরি করুন এবং এনার্জেটিক অফিসার, কর্মক্ষম লোক রাখুন, যাতে কাজটা ভালভাবে হয়। এবং এইভাবে বোর্ডকে রি-কনস্টিটিউট করুন, ৬ মাস সময় নিন, তার মধ্যে নূতন আইন নিয়ে আসুন। সেজন্য আমি বিশেষ করে অনুরোধ করব, আমাদের গিরিজাবাবু যেটা এনেছেন সার্কুলেশনে দেবার জন্য, সেটা আলোচনার সুযোগ পাচ্ছেন না বলেই এনেছেন, সার্কুলেশনের উপর আমরা কোন ডিভিশন করতে চাই না, আমি আশা করব, গভর্নমেন্ট এটাকে কোন জিদের ব্যাপার না করে রাজী হবেন এবং ৬ মাসের জন্য যে সুপারসেসন করলেন, ৬ মাসের মধ্যে নূতন আইনকানুন আনবেন এবং নূতন বোর্ড কনস্টিটিউট করতে দেখা যাবে। এটা এমার্জেন্সীতে করা হয়েছে কিন্তু কি অবস্থা, ধরুন জলের ব্যবস্থা, এটা তো গভর্নমেন্টের খাতেই রয়েছে। জলসরবরাহের ব্যবস্থা কোথায় দাঁড়াচ্ছে। চিকিৎসা এইসব বিষয়ে আগের বোর্ড অযোগ্যতা দেখিয়েছে বলেই, সেই অযোগ্যতার প্রতিকারের জন্য, অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দিয়ে এইভাবে ইনস্ট্রাকশন দিচ্ছেন। কিন্তু যে

গাফিলতী বা অযোগ্যতা দেখিয়েছে, তার প্রতিকারের জন্য ৬ মাস সুপারসেশনে রাখুন কিন্তু ৬ মাস পরে বোর্ডকে কনস্টিটিউট করবেন এবং যাদের জন্য করছেন সেখানে তাদের লোক রাখুন, যাতে দরদ থাকে, ইন্টারেস্ট থাকে, সেখানকার অধিবাসী, এখানকার উন্নয়নের জন্য সেখানকার স্বাস্থ্য ইত্যাদি উন্নয়ন ব্যাপারে ইন্টারেস্ট নেবে এ রকম লোক রাখতে বলছি। সেজন্য আমি বলবো যে, সার্কুলেশনের জন্য যেটা দেওয়া হয়েছে তার উপর আমরা ডিভিশন আনতে চাই না। কিন্তু আমি অনুরোধ করব, মন্ত্রিমহাশয়কে যে, জরুরী অবস্থায় এইরকম দরকার হয়, হতে পারে, কিন্তু আপনি ৬ মাসের বেশী সুপারসিড করবেন না। আমি এই যে ব্যুরোক্রেটিক টেন্ডেন্সী এ সম্বন্ধে সতর্ক করে দিতে চাই. ব্যুরোক্রেসীকে এইরকম একটা প্রিমিয়াম দিয়ে বোর্ডকে ভেঙ্গে দিয়ে দু বছরের জন্য বসিয়ে দেওয়া, লক্ষ লক্ষ শ্রমিকের বিরাট স্বাস্থ্যের প্রশ্ন ইত্যাদি ব্যাপারে অফিসারের উপর নির্ভর করার যে চেষ্টা করছেন, আগের একটা বোর্ড অযোগ্যতা দেখিয়েছে বলেই, এটা যুক্তিযুক্ত নয়। এটা কোন জিদের প্রশ্ন নয়, এটাকে প্রেস্টিজের প্রশ্ন করবেন না, এই যে সুপারসেশন এটাকে লিমিট করে নিন দয়া করে ৬ মাস খুব কম সময় নয়, তার মধ্যে আলাপ-আলোচনা করে নূতন আইন নিয়ে আসুন, নূতন আইন তৈরি করুন।

[6-10—6-20 p.m.]

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, কিছুক্ষণ আগে আমাদের স্বাস্থ্য মন্ত্রী ওয়েস্ট বেংগল মাইনিং সেটেলমেন্টস (হেলথ অ্যান্ড ওয়েলফেয়ার) (অ্যামেন্ডমেন্ট) বিল যা পেশ করেছেন, তা আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই সমর্থন জানাচ্ছি এই কারণে যে, কিছুক্ষণ আগে আমাদের মাননীয় সদস্য বিশ্বনাথবাবু বললেন যে, এই আইন প্রণয়নের সময় তাঁদের সঙ্গে কোনরকম কনসালটেশন কিছু করা হয় নাই। আমি তাঁকে বলতে চাই—এর আগে যখন যুক্তফ্রন্ট সরকার হয়েছিল, তখন আমরা সদস্য ছিলাম এবং তখন কোন বিল সম্বন্ধে আমাদের সঙ্গে কোন কনসালটেশন বা আলোচনা করতে দেখি নি। তা ছাড়া ১৯৬৪ সালের আইন পাস হবার পরে ১৯৬৭ থেকে ১৯৭১-৭২ সাল পর্যন্ত যে অবস্থা হয়েছে, তাতে যে সমস্ত লোক এসেছে যার জন্য এই আইন পুনরায় নতুন করে আনবার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। সেই যুক্তফ্রন্ট সরকারের সময়ের যে আইন, সেই আইনের সার্থকতা ছিল তা দেখতে পায়নি। তা ছাড়া, মাননীয় সদস্য বিশ্বনাথবাবু বললেন, এটা সম্পূর্ণ ব্যুরোক্রেসীর হাতে চলে যাবে। আজকে ৬ মাসের জন্য এই অ্যাডমিনিস্ট্রেটর-এর অ্যাপয়েন্টমেন্ট হচ্ছে, তখন এই অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্টমেন্ট-এর উপর সমস্ত বিভাগের নজর থাকবে—যাতে তিনি কোন অন্যায় করতে না পারেন। এরপর নতুন কোন আইন করে নতুন যে ফর্ম দরকার আছে, সেইভাবে করা হবে। ছয় মাস অ্যাডমিনিস্ট্রেটর-এর হাতে গেলে খুব একটা অন্যায় হয়ে যাবে, কাজে গোলমাল হবে তা হবে না। কেন না আমরা দেখেছি, এই ব্যাপারে বিভিন্ন সংস্থা, আগে যে সমস্ত বিল এসেছে, অনেক জায়গা আছে, কর্পোরেশন বলুন, সেখানেও অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করতে সরকার বাধ্য হয়েছেন। সেই অ্যাডমিনিস্ট্রেটর অ্যাপয়েন্ট করার মানে সমস্ত কিছু ব্যুরোক্রেসীর হাতে তুলে দেওয়া নয় বা সকল আমলাতন্ত্রই প্রগতি বিরোধী তাও নয়। কাজেই সেদিকে নজর রাখা হবে, এই বিভাগের উন্নতির দিকে নিশ্চয়ই নজর দিতে হবে।

আমাদের স্বাস্থ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅশ্বিনী রায়:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে বিল আনা হয়েছে—সংশোধনী বিল, সেটা কোন্ অবস্থায় আনা হয়েছে? না যখন কয়লাখনিগুলি সরকার গ্রহণ করেছেন, তারপর আনা হয়েছে। কাজে এই বিলটা ছিল শ্রমিকদের অ্যামিনিটিস বলতে যা, তাদের স্বাস্থ্য রক্ষা, সেই স্বাস্থ্য রক্ষার জন্য বিলটা তৈরি হয়েছে। এখন এই যে কয়লাখনিগুলির শ্রমিকরা কি অবস্থায় থাকে বা এতদিন ব্যক্তিগত মালিকানায় তারা কি অবস্থায় ছিল? সেটা যদি বিচার করা যায়, তা হলে দেখা যাবে, সেদিন যে তথ্য প্রকাশিত হয়েছে তাতে বহু শ্রমিক যখন প্রভিডেন্ট ফান্ড এবং তাদের বোনাস এবং এমন কি বেতন এইসমস্ত পায় নি, বহুদিন ধরে বাকি আছে—৫ কোটি টাকা থেকে বহু কোটি টাকা বাকি; এমন কি সরকারেরও রয়ালটি বাবত ২০ কোটি টাকার মত মালিকরা

সরকারকে দেয় নি। মালিকরা এইরকমভাবে শ্রমিকদের উপর অত্যাচার করেছিল। শ্রমিকদের কথা যদি ভাবতে চাই, ভবিষ্যতে যদি উৎপাদনের দিকে নজর রাখতে চাই, তা হলে যে-কোন কাজই আমরা করতে যাই, আমাদের লক্ষ্য হবে, যারা উৎপাদক তাদের আমরা কতখানি গণতান্ত্রিক অধিকার দিচ্ছি। সেদিক থেকে বিলের মধ্যে পুরোতন যে আইন আছে, সেই আইনের বিভিন্ন ধারায় যেভাবে ব্যবস্থা রাখা হয়েছে, সেটা হচ্ছে অগণতান্ত্রিক। কাজেই পুরোপুরি বিলটাকে আজকের যে পটভূমি, সেই পটভূমি বিচার করে যদি একটা পূর্ণাঙ্গ বিল আনা হত, তা হলে খুব ভাল হত। তা না এনে বিশেষ করে সেকসান-৭ যেখানে গঠনের কথা বলা হয়েছে, ১৭ জনের মধ্যে মাত্র দুজন হচ্ছে শ্রমিক প্রতিনিধি। কাজেই এই কথাটা না ভেবে একটা বোর্ড তৈয়ারি ছিল সেই বোর্ডের ক্ষমতা নিয়ে আসার কথা বলছেন। এটার পরিবর্তন করা উচিত ছিল এবং আগামী দিনে যদি মন্ত্রিসভা প্রতিশ্রুতি দেন যেন শতকরা ৫০ ভাগ থাকবে শ্রমিকদের প্রতিনিধি, তা হলে ভাল হয়। এবং সেটা থাকলে বোঝা যেতো যে, এই বিলে শ্রমিকদের অ্যামিনিটিস রক্ষা করবার একটা দৃষ্টিভঙ্গি আছে। আর একটা কথা হচ্ছে, মন্ত্রিমহাশয় যে বিলটা উত্থাপন করলেন তখন বললেন না যে, কেন তিনি সুপারসিড করলেন এবং বিলে যে বলা আছে ইনকম্পিটেন্সী সেটা কি কি বিষয়ে তার উল্লেখ নেই। সেইজন্য ইনকম্পিটেন্সী এইটার একটু ব্যাখ্যা হওয়া প্রয়োজন। এইটা ত্রুটি হয়ে গিয়েছে। বারবার একটা জিনিস দেখা গিয়েছে, সুপারসিড করলে এমনকি মিউনিসিপ্যালিটির ক্ষেত্রেও দু বছরের কথা উঠে থাকে। আমি বলবো, শ্রমিকদের কল্যাণের জন্য যদি সত্যি কিছু আমরা করতে চাই, তা হলে দু বছর না করে তাড়াতাড়ি করা উচিত। এই উদ্দেশ্যে একটা কমপ্রিহেনসিভ বিল আনার জন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীগোবিন্দচন্দ্র নস্কর:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে আসানসোল মাইনিং বোর্ড অব হেলথ অ্যান্ড ওয়েলফেয়ার অ্যাকট যেটা আমরা দেখতে পাচ্ছি এটা ১৯১২ সালের যে অ্যাকট ছিল ১৯৬৭ সালের নূতন অ্যাকট অনুযায়ী সেটা নূতনভাবে তৈয়ারি হল। ১৯৬৭ সালের ১৭ই জুন যে ১৬ জন সদস্য নিয়ে এই বোর্ড হল এবং এখানে যে রিপ্রেজেন্টেটিভ করা হল সেটা পরিপূর্ণভাবে দেখা গেলো, একটা দল বা এক পক্ষকে নিয়ে তাদের নমিনেসান দিয়ে করা হল এবং আজকে যে বোর্ড ছিল ইনস্পেকসান করে দেখা গিয়েছে সেখানে বিশেষ অব্যবস্থা হয়েছে এবং বিশেষ করে সেখানে অডিটে অর্থাৎ হিসাবনিকাশে সম্পূর্ণ ত্রুটি দেখা গিয়েছে- অনেক ক্ষেত্রে তারা মেডিসিন, ফেনাইল, ব্লিচিং পাউডার, ব্রুমস্টিক সাপ্লাই দিতে ফেইলিওর হয়েছে। এবং কর্মচারী যারা ছিল তাদের পেনসন এবং গ্রাচুইটির টাকার আজ পর্যন্ত হদিশ পাওয়া যায় নি এবং সেখানে যারা এইসব পদে ছিলেন তারা কর্মচারীদের একটা নির্দিষ্ট পথে পরিচালনা করবার জন্য উদ্দেশ্য প্রণোদিতভাবে কাজ করতেন। ম্যানেজিং কমিটিতে তো পার্টির লোকদেরই নিয়োগ করা হয়েছিল। উপরন্তু দেখা গিয়েছিল যে, যেখানে একজন ফিমেল সোস্যাল ওয়ার্কার থাকবেন সেখানে একজন পার্টি মেম্বারকেই নিয়োগ করা হয়েছিল। আমরা দেখেছিলাম যেখানে ছিল পারসন্যাল ইন্টারেস্ট। এইতে স্টেট গভর্নমেন্ট থেকে যে নমিনেসান দেওয়া হয়েছিল তা সম্পূর্ণ পার্টি স্বার্থেই দেওয়া হয়েছিল। সেইজন্য অনেক চিন্তা করে আজকে শ্রমিকদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে এইটা করা হয়েছে। সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে বর্ধমানের জেলা-শাসককে। তার কারণ একজন উপযুক্ত গভর্নমেন্ট অফিসার থাকলে কোন গলদ হলে তার যে ত্রুটি-বিচ্যুতি হয়েছিল এবং কিছু হলে ডিপার্টমেন্ট থেকে সে ব্যাপারে দৃষ্টি দেওয়া যাবে। পাঁচশো গ্রামে জলসরবরাহের ব্যবস্থার কথা বলা হয়েছিল সেটা জেলাশাসক পুঙ্খানুপুঙ্খরূপে চিন্তা করে দেখবেন এবং যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করবেন।

আমরা চাই না যে, এতগুলি মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলা হোক, এর জন্য নিশ্চয় আমরা সরকারের তরফ থেকে আপত্তি জানাবো আর সেইজনাই আমরা সুপারসিড করতে চেয়েছি। এবং সে সুপারসিড কোন পার্টির স্বার্থে করা হচ্ছে না এটা ঠিক। মাননীয় সদস্য গণতন্ত্রের প্রশ্ন তুলেছেন গণতান্ত্রিক পদ্ধতিতে সুপারসিড করা হচ্ছে না কেন। অত্যন্ত দুঃখের কথা, আপনারা নিশ্চয় জানেন আপনারাও তখন সদস্য ছিলেন ১৯৬৯ সালে। তখন দেখেছিলাম, পার্টির স্বার্থে এক একটি স্কুল/কলেজের বোর্ডকে ভেংগে অ্যাডমিনিস্ট্রেটার বসাবার ব্যবস্থা

আপনারা করেছিলেন—স্কুলের সেক্রেটারীকে সরিয়ে দিয়ে, প্রেসিডেন্টকে সরিয়ে দিয়ে সেখানে পার্টির লোককে সেক্রেটারী প্রেসিডেন্ট করা হয়েছিল—স্কুলের হেডমাস্টারকে সরিয়ে দিয়ে অ্যাসিসটেন্ট টিচার যিনি পার্টির অনুগত লোক তাকে সেখানে হেডমাস্টার করে বসিয়ে দেওয়া হয়েছিল। আমরা এখানে তা করি নি। আপনারা যুক্তফ্রন্ট সরকারের সরিক দল হিসাবে তার প্রতিবাদ করেন নি। (এ ভয়েসঃ কে বলেছে, সেইজন্যই ভেঙ্গে গেল।) মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বলতে চাই আমরা জানি যে, গণতান্ত্রিক পদ্ধতি প্রবর্তন করা হয় নি। আমরা জানাতে চাই, নিশ্চয় আমরা গণতান্ত্রিক পদ্ধতি গ্রহণ করবো তাতে কোন সন্দেহ নেই। সি পি আই সদস্য যে সাজেসন দিলেন তার উত্তরে জানাতে চাই ৯ জন গভর্নমেন্ট নমিনি রাখা হয়েছে, ২ জন এম এল এ রাখা হয়েছে, ২ জন ফিমেল সোস্যাল ওয়ার্কার রাখা হয়েছে, এতে জেলা পরিষদের মেম্বার আছেন, মাইনিং লেবারারদের দুজনকে রাখা হয়েছে, এ ছাড়া স্টেট গভর্নমেন্টের পক্ষ থেকে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে রাখা হয়েছে। আমরা কোন পার্টি ক্যাডারকে সেখানে রাখি নি। উপযুক্ত ব্যক্তিকেই সেখানে রাখা হয়েছে সভাপতি হিসাবে এবং এই সমস্ত সঠিকভাবে পরিচালনা করার জন্য টাইম বাড়িয়ে দেওয়া হয়েছে। এই সময়ের মধ্যে যদি প্রয়োজন হয় নিশ্চয় আমরা এর পরিবর্তন করবো। আমি সকল সদস্যকে অনুরোধ করতে চাই যে, যার জন্য আমরা সুপারসিড করেছি তার উপযুক্ত কারণ আছে। দেখা যাচ্ছে যে, সেখানে অ্যাকাউন্ট ঠিক নাই, তহবিল তছরূপ করা হয়েছে এবং সেখানে যাতে বৈঠক বসে তার কোন সুষ্ঠু ব্যবস্থা নাই—মেম্বাররা ঠিকমত কাজ করছে না। সেই স্বার্থেই এই ব্যবস্থা গ্রহণ করতে আমরা বাধ্য হয়েছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রিমহাশয়ের কাছে যে প্রশ্ন রেখে-ছিলাম যে ছয় মাস পর্যন্ত সুপারসেসনের সময় রাখা হোক এটা উনি গ্রহণ করতে পারেন কিনা। সুপারসেসনের ব্যাপারে আমার কোন আপত্তি নাই—তবুও উনি বক্তৃতা করলেন—সুপারসেসন হতে পারে, কিন্তু দু বছর কেন ছয় মাস করা হোক এই অ্যামেন্ডমেন্ট আমি দিয়েছি। এ বিষয়ে উনি কি বলতে চান।

**শ্রীজয়নাল আবেদিনঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশ্বনাথবাবু যা বলছেন ছয় মাস এখানে লেখা আছে নট একসিডিং টু ইয়ারস। এটা হল ম্যাকসিমাম লিমিট। এর আগেও আমরা করতে পারি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জিঃ** আমি বলতে চাচ্ছি, নট এক্সসিডিং সিক্স মান্থস এটা কেন করা হবে না, ছয় মাসের মধ্যে আইন করে বোর্ড করুন।

**শ্রীগোবিন্দ নস্করঃ** আমি আগেই বলেছি, দু বছর টাইম লিমিট করা হয়েছে। কিন্তু তাতে যদি দেখা যায় যে, লেবারারদের অবস্থা ফিরে এসেছে, শান্তি ফিরে এসেছে, সেখানে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে সেগুলি ঠিক হয়ে গেছে যাতে কার্যকর ব্যবস্থা করা যায় সেই পরিবেশ সৃষ্টি হয়েছে, তা হলে নিশ্চয় আমরা ব্যবস্থা করবো।

The motion of Shri Timir Baran Bhaduri that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result placed below:—

**Ayes**

Basu, Shri Ajit Kumar (Hoog.).
Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Mahata, Shri Thakurdas.
Mitra, Shrimati Ila.
Mukherjee, Shri Biswanath.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mukhopadhyaya, Shri Girija Bhusan.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.

Panda, Shri Bhupal Chandra.
Phulmali, Shri Lalchand.
Roy, Shri Aswini.
Sarkar, Shri Netaipada.
Shish Mohammad, Shri.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bose, Shri Lakshmi Kanta.
Chattaraj, Shri Suniti.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Gayen, Shri Lalit.
Ghosh, Shri Prafulla Kanti.
Gyan Singh, Shri Sohanpal.
Hembram, Shri Sital Chandra.
Jana, Shri Amalesh.
Khan, Shri Gurupada.
Mahato, Shri Sitaram.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Santosh Kumar.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Mondal, Shri Khagendra Nath.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhyaya, Shri Ajoy
Mundle, Shri Sudhendu.
Naskar, Shri Gobinda Chandra.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Roy, Shrimati Ila.
Samanta, Shri Tuhin Kumar.
Shaw, Shri Sachi Nandan.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.
Wilson-de Roze, Shri George Albert.

The Ayes being 15 and the Noes 34 the motion was lost.

The motion of Shri Gobinda Chandra Naskar that the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973, be taken into consideration was then put and agreed to.

*Clause 1*

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

*Clause 2*

**Mr. Deputy Speaker:** There are amendments in Clause 2 by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri, Shri Shish Mohammad and Shri Girija Bhusan Mukhopadhyaya being Nos. 6 to 14 and 15 and 16. The amendments are in order. Now, please move your respective amendments.

**Shri A. H. Besterwitch:** Mr. Deputy Speaker, Sir, I beg to move that in clause 2 the proposed sub-section (2) of section 45 of the Act, be omitted.

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in clause 2 in the proposed sub-section (2) of section 45 of the Act, line 2, for the words "no notice whatsover is required to" the words "a notice giving one month's time shall" be substituted.

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in clause 2, after the proposed sub-section (2) of section 45 of the Act the following new sub-section be inserted namely:—

"(2A) An appeal shall lie to the Authority appointed in this behalf by the State Government against an order made under sub-section (1) within one month from the date of service of the order."

**Shri Girija Bhusan Mukhopadhyaya:** Mr. Deputy Speaker, Sir, I beg to move that in clause 2 of the poposed sub-section (2) of section 45 of the Act, be omitted.

**Shri Gobinda Chandra Naskar:** Mr. Deputy Speaker, Sir, I oppose all the amendments.

[6-30—6-43 p.m.]

The motion of Shri A. H. Besterwitch that in clause 2 the proposed sub-section (2) of section 45 of the Act, be omitted was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch, that in clause 2 in the proposed sub-section (2) of section 45 of the Act, line 2 for the words "no notice whatsoever is required to" the words "a notice giving one month's time shall" be substituted was then put and lost.

The motion of Shri A. H. Besterwitch that in clause 2, after the proposed sub-section (2) of section 45 of the Act the following new sub-section be inserted, namely:—

"(2A) An appeal shall lie to the Authority appointed in this behalf by the State Government against an order made under sub-section (1) within one month from the date of service of the order",

was then put and lost.

The motion of Shri Girija Bhusan Mukhopadhyaya that in clause 2 the proposed sub-section (2) of section 45 of the Act, be omitted, was then put and lost.

The motion of Shri Girija Bhusan Mukhopadhyaya that in clause 2 in the proposed sub-section (3) of section 45 of the Act, line 6, for the words "two years" the words "six months" be substituted, was then put and lost.

The question that clause 2 do stand part of the Bill was then put and agreed to.

*Clause 3 and Preamble*

The question that clause 3 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gobinda Chandra Naskar:** Sir, I beg to move that the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973, as settled in the Assembly, be passed.

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** স্যার, ৬ মাসের যে অ্যামেন্ডমেন্টটা ছিল সেটা কোথায় গেল, আমরা তো সেটা কিছুই শুনতে পেলাম না। সেটা মুভ করছেন কিনা তাও তো আপনি জিজ্ঞাসা করলেন না?

**মিঃ স্পীকার:** আমি জিজ্ঞাসা করেছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** সেটা তো আমরা শুনতে পাই নি। আপনি মুভড বাই গিরিজা মুখার্জি একথা তো বলেন নি।

**Mr. Deputy Speaker:** I called the names, amendment Nos. 15 and 16 and four names. Mr. Mukhopadhyaya, if you want to move formally, I can allow you to do so, but I know that you have already moved.

**Shri Girija Bhusan Mukhopadhyaya:** I have not moved but just now you have put my amendment along with others. I moved only amendment No. 15 but not amendment No. 16 which is an absolutely different amendment.

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** একটা অ্যামেন্ডমেন্ট ও'রা ৪ জন আছেন। সেটা যখন আপনি মেনসান করেছেন তখন গিরিজাবাবু উঠে দাঁড়িয়ে মুভ করেছেন, কিন্তু আর একটা অ্যামেন্ডমেন্ট তো ও'র একলার, সেটা তো উনি মুভ করেন নি, ও'কে আপনি বলতেও দেন নি এবং আমরা তার উপর ভোটও দাবি করি নি। সেটার কি হল?

**Dr. Zainal Abedin:** There is no such provision for that.

**Mr. Deputy Speaker:** Honourable Members, we commenced this Bill at 5-36 p.m. and one hour time was allotted for this Bill. Since the Bill has not yet been completed I may request you to extend time by half an hour. Within that time we expect to finish the Bill. (Voices: yes.) So the time is extended by half an hour.

Hon'ble Minister has already move the motion for passing. If Shri Mukhopadhyaya wants to speak he can do that.

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** আমি একটা জিনিস জিজ্ঞাসা করছি, গিরিজাবাবুর যে সিংগল অ্যামেন্ডমেন্টটা আছে, তার উপর কোন ভোট হবে কি?

**মিঃ ডেপুটি স্পীকার:** উনি যদি বলতে চান, তা হলে বলতে পারেন।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** উনি বক্তৃতা দিতে চাচ্ছেন না। ওনার একটা অ্যামেন্ডমেন্ট আছে, সেই অ্যামেন্ডমেন্ট-এর উপর আপনি ওনাকে ডাকেন নি, যে আপনি ঐটা মুভ করছেন কিনা, whether you insist your amendment or not?
তাই তার উপর কোন ভোট হয় নি। সেই অ্যামেন্ডমেন্টটা ইনসিস্ট করছেন কিনা, কারণ তার উপর ভোট হওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পীকার:** সার্কুলেশনের পরে ও'দের তিনজনের নাম বলেছি। গিরিজাবাবুর নাম বলেছি প্লাস ফিপটিন অ্যান্ড সিক্সটিন এই কথা বলেছি, যদি উনি না শোনেন আমি কি করতে পারি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** তিনজনের নামের সংগে বলেছেন সিক্সটিন। ফিপটিনের উপর বলেন নি।

**Mr. Deputy Speaker:** I have called four names. Now this is third reading. If Shri Girija Bhusan Mukhopadhyaya wants to speak he can do it.

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, on a point of order. Once a clause is put in the House and passed, if some of our friends feel that it should be put again for voting, it is against the procedure and rules of the House.

**Shri Biswanath Mukherjee:** When it was voted and passed, we thought that only the first part of the Bill in which all the four participants were named, was put, voted and passed. The other part, Amendment No. 16, which was exclusively to be moved by Shri Mukhopadhyaya was not mentioned—that was our understanding. Why do you not put it and vote again?

**Mr. Deputy Speaker:** I am not going to revise my decision.

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** মিঃ ডেপুটি স্পীকার, দুটো ক্লজে ভোট একসঙ্গে কি করে হয়?

**মিঃ ডেপুটি স্পীকারঃ** দুটো ক্লজের নাম আমি বলি নি।

**Mr. Deputy Speaker:** The question before the House is that the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1973, as settled in the Assembly.........

**শ্রীগিরিজাভূষণ মুখার্জিঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি একটা প্রশ্ন করছি যে, ৪৫ নম্বর ধারার ৩ নম্বর উপধারার একটা ভোট হয়েছে এবং সেটা পাস হয়েছে, কিন্তু তিন নম্বর উপধারার ভোট এখনও হয় নি। সুতরাং দুই নম্বর এবং তিন নম্বর উপধারার ভোট এক সঙ্গে কি করে হয়?

**মিঃ ডেপুটি স্পীকারঃ** না না হয়ে গিয়েছে।

**শ্রীগিরিজাভূষণ মুখার্জীঃ** হয়ে যায় কি করে, এটা একটু জানাবেন ক্লজ ২ এবং ক্লজ ৩ এই দুটো ডিফারেন্ট ক্যারেকটারের অ্যামেন্ডমেন্ট। এটা এক সংগে কি করে হয়?

**মিঃ ডেপুটি স্পীকারঃ** আপনি ভুল করছেন। আপনার অ্যামেন্ডমেন্ট ক্লজ ২-এর উপর ক্লজ ৩-এর উপর নয়।

**Shri Girija Bhusan Mukhopadhyaya:**
একবার ধ্বনি ভোট হয়েছে, কিন্তু দুটো ধারা নিয়ে এক সংগে ভোট হল কি করে?
You have put one to vote but not the other, so how can clause 3 be a part of the Bill?

**Mr. Deputy Speaker:** The question before the House is............

**Shri A. H. Besterwitch:** On a point of order, Sir. Actually there is a lot of misunderstanding. Amendments Nos. 1 to 5 are for eliciting public opinion, amendments Nos. 6 to 15 are on sub-section (2), but amendment No. 16 is on a different clause, on a different item. How can these two items come together and vote be taken? Is there any rule that both should come together? If it is your ruling that it is in order, I am sorry for such a ruling and I am walking out.

(At this stage Shri A. H. Besterwitch and other two members of the R.S.P. walked out of the Chamber)

**Mr. Deputy Speaker:** I now put that the Bill as settled in the Assembly be passed.

The motion of Shri Gobinda Chandra Naskar that the West Bengal Mining Settlements (Health and Welfare) (Amendment) Bill, 1972, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6-43 p.m. till 1 p.m. on Wednesday, the 28th February, 1973, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Wednesday, the 28th February, 1973 at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 12 Ministers, 6 Ministers of State, 3 Deputy Ministers and 174 Members.

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

**(Starred questions to which oral answers were given.)**

**শংখশিল্পী**

*২২৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৯।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে শংখশিল্পে নিযুক্ত শাঁখারীর সংখ্যা কত;

(খ) এইসমস্ত শাঁখারী কাঁচামাল কোথা হইতে সংগ্রহ করেন;

(গ) সরকার কি অবগত আছেন যে, এইসমস্ত শিল্পীদের কাঁচামাল পাইতে বিশেষ অসুবিধার সম্মুখীন হইতে হয়; এবং

(ঘ) অবগত থাকিলে, এইসমস্ত দুঃস্থ শিল্পীদের ন্যায্য মূল্যে কাঁচামাল সরবরাহ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীঅতীশচন্দ্র সিংহ:** (ক) ১২,৫০০ জন শংখশিল্পী।

(খ) এই শিল্পীরা কলিকাতার মাদ্রাজী মহাজনদের নিকট হইতে কাঁচামাল সংগ্রহ করিয়া থাকেন।

(গ) এবং (ঘ) হ্যাঁ।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** শংখশিল্পের প্রধান উপকরণ শংখ বা টাঠো। এই টাঠো বা শেল তামিলনাড়ু থেকে কিছু পাওয়া যায় এবং বাকি সবটা আসে আন্দামান নিকোবর দ্বীপপুঞ্জ থেকে। এর বণ্টনব্যবস্থাও ভারত সরকারের। তা যদি হয়, তা হলে পশ্চিমবঙ্গ সরকার থেকে চেষ্টা করা হবে কি এই টাঠোর পরিমাণ বাড়ানোর?

**শ্রীঅতীশচন্দ্র সিংহ:** চেষ্টা করা হয়েছে যাতে তামিলনাড়ু সরকার আমাদের এখানে আরও বেশী করে শংখ পাঠান। তা ছাড়া আমাদের স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে শ্রীলঙ্কা সরকারের কাছে অনুরোধ করেছি যাতে আরও বেশী শংখ এখানে আসতে পারে এবং পশ্চিমবাংলার শিল্পী-দের এর অভাব দূরীভূত হয়।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** কি বিপুল পরিমাণ শিল্পী এই কাজে নিযুক্ত আছে তা সবাই জানেন। এটা হিন্দুদের গুরুত্বপূর্ণ জিনিস এবং এই শিল্পে বাঁকুড়ার শিল্পীরা কারুকার্য করে থাকেন এবং সেখানে বহু লোক এই শিল্পে নিযুক্ত আছেন। এই সমস্ত শিল্পীদের ছোট ছোট সমবায়ের মাধ্যমে সরকার থেকে কাঁচা মাল দেওয়া যায় কিনা তার প্রচেষ্টা করবেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিংহঃ** আমরা এ বিষয়ে চেষ্টা করছি এবং শ্রীলঙ্কা ও তামিলনাড়ু সরকারের কাছে অনুরোধ করেছি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আপনি বলেছেন যে, মাদ্রাজের এক শ্রেণীর মহাজন কলকাতার বাজার নিয়ন্ত্রণ করেন। এতে সত্যই মহাজনরা দারুনভাবে শংখশিল্পীদের শোষণ করছে, যা খুশী প্রাইস নিচ্ছে। কিভাবে মহাজনদের নিয়ন্ত্রিত করা যায় সে সম্বন্ধে আপনি কিছু পন্থা চিন্তা করেছেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিংহঃ** আমরা বিবেচনা করে দেখব যেটা একটু আগে মাননীয় সদস্য বললেন যে, আমাদের সরকারের তরফ থেকে শংখ ডিস্ট্রিবিউসান সিস্টেম ইন্ট্রোডিউস করা যায় কিনা।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমরা আপনার কাছ থেকে আশ্বাস চাচ্ছি। কারণ, বহু দুস্থ শিল্পী আমাদের কাছে আবেদন জানিয়েছেন, আমরা নিজে তাদের অবস্থা দেখেছি, এদের প্রতি লক্ষ্য রাখুন। কেন্দ্রীয় সরকার থেকে ঐসব মাল কিনে নিয়ে সমবায়ের মাধ্যমে শিল্পীদের ডাইরেক্ট সরবরাহ করবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিংহঃ** আমরা বিবেচনা করে দেখব।

**গঙ্গা ও পদ্মার সমন্বয়স্থলে ভাঙ্গনরোধ**

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গঙ্গা ও পদ্মার সমন্বয়ক্ষেত্রে ফারাক্কার নিকট গঙ্গার ভাঙ্গনরোধের জন্য সরকার একটি পরিকল্পনা গ্রহণ করিতেছেন;

(খ) সত্য হইলে, এ বিষয়ে কোন সুপারিশ সরকার পাইয়াছেন কিনা এবং পাইলে, কাহার নিকট হইতে; এবং

(গ) ঐ পরিকল্পনা রূপায়ণের জন্য কত টাকা ব্যয় হইবে এবং কবে নাগাদ ইহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যাইতে পারে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** (ক) বিষয়টি এখনও চীফ ইঞ্জিনীয়ার ও নদী বিশেষজ্ঞদের পর্যায়ে বিবেচনাধীন আছে।

(খ) এবং (গ) প্রশ্ন উঠে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে চীফ ইঞ্জিনীয়ার এবং বিশেষজ্ঞদের কথা বললেন এই বিশেষজ্ঞদের মধ্যে কারা কারা আছেন দু-একজনের নাম বলতে পারেন কি যাঁরা এই বিষয়ে বিবেচনা করবেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** চীফ ইঞ্জিনীয়ার, সি পি ডব্লু ডি, গঙ্গা কমিশন, ফরাক্কা ব্যারেজ অথরিটিজ এ'রা বিশেষজ্ঞ পর্যায়ে পড়েন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই যে ইরোসান ১৯৭১ সালে যে পর্যায়ে ছিল ১৯৭২ সালে তার পরিধি কি বেড়েছে? যদি বেড়ে থাকে, তা হলে কতটা বেড়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এ প্রশ্ন এখানে আসতে পারে না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** নিশ্চয়ই আসে মাননীয় স্পীকার মহাশয়, ইরোসানটা বাড়ছে বলেই আপনারা অনুসন্ধান কমিটি করলেন। ১৯৭১ সালে একটা পর্যায় ছিল, যার জন্য অনুসন্ধান কমিটি করার কথা উঠে নি। ১৯৭২ সালে সেই পর্যায় থেকে অন্য পর্যায়ে গেছে যার জন্য তদন্ত কমিটি গঠন করতে হয়েছে। আপনার কাছে কি কোন তথ্য আছে এই ভাঙ্গনটা ১৯৭১ সালে কি পরিমাণ ছিল এবং ১৯৭২ সালে সেই পরিমাণটা কি পর্যায়ে গেছে?

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ পরিমাণের তথ্য আমার কাছে নেই।

**শ্রীঅশ্বিনী রায়**ঃ তদন্ত করার ব্যাপারটা কবে থেকে শুরু হয়েছে এবং তদন্তের কি কি বিষয় ছিল?

**Shri Suniti Chattoraj:** Chief Minister has himself inspected the areas subject to erosion along with some Cabinet Ministers and has discussed in detail with the engineers of different organisations. After that this question arises.

তারপর এই বিশেষজ্ঞদের হাতে এটার তদন্তের ভার দেওয়া হয়েছে।

**শ্রীঅশ্বিনী রায়**ঃ কোন্ তারিখে দেওয়া হয়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ অন থার্ড অক্টোবর, ১৯৭২।

**শ্রীঅশ্বিনী রায়**ঃ ওর মধ্যে কোন বিষয়সূচি আছে যার সম্বন্ধে তদন্ত করবেন?

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ সম্পূর্ণ ভাঙ্গনটা কিভাবে বন্ধ করা যায় সে সম্বন্ধে বিস্তারিতভাবে তদন্ত করতে বলা হয়েছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাস**ঃ মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, ফরাক্কা ব্যারেজের দরুন ক্ষতিগ্রস্ত এলাকার গোটা জঙ্গীপুর এলাকার মানুষের মনে এই ধারনা হয়েছে যে ফরাক্কা ব্যারেজ প্রকল্প নির্মিত হবার পর এই প্রকারের ভাঙ্গন বৃদ্ধি হয়েছে, একথা কি ঠিক?

[1-10—1-20 p.m.]

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ এটা বিশেষজ্ঞ কমিটির উপর ছেড়ে দেওয়া হয়েছে কাজেই তাঁদের কি ওপিনিয়ন হবে সেটা আমি বলতে পারছি না।

**শ্রীসরোজ রায়**ঃ মাননীয় স্পীকার মহাশয়, আপনি লক্ষ্য করুন, আমরা জবাব যেটা পাচ্ছি সেটা কিন্তু যথেষ্ট নয়। প্রশ্ন ছিল, ইহা কি সত্য যে, গঙ্গা ও পদ্মার সমন্বয়ক্ষেত্রে ফারাক্কার নিকট গঙ্গার ভাঙ্গন রোধের জন্য সরকার একটি পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। তার জবাবে উনি বলেছেন, বিষয়টি এখন চিফ ইঞ্জিনীয়ার এবং নদী বিশেষজ্ঞদের পর্যায়ে বিবেচনাধীন আছে। আমাদের প্রশ্ন ছিল, ১৯৭১ সালের তুলনায় ১৯৭২ সালে ভাঙ্গন যে বেড়েছে সেটা কোথায় বেড়েছে এবং কিভাবে বেড়েছে? এর জবাব আমরা পাই নি। যা হোক, এখন আমার প্রশ্ন হচ্ছে এই যে, খবরের কাগজ মারফত আমরা দেখছি জঙ্গীপুর মহকুমার বিভিন্ন জায়গা ক্ষতিগ্রস্ত হচ্ছে, ভয়াবহ অবস্থা চলছে তাতে আপনি বলুন কি ধরনের ভাঙ্গন এবং ভাঙ্গনের অবস্থা কি?

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ আমি আগেই বলেছি কত পরিমাণ ভাঙ্গন তার তথ্য আমার কাছে নেই।

**শ্রীসরোজ রায়**ঃ মন্ত্রিমহাশয় জানাবেন কি কোন্ কোন্ বিষয়ের গুরুত্ব অনুধাবন করে বিশেষজ্ঞ নিয়োগ করেছেন?

**শ্রীসুনীতি চট্টরাজ**ঃ ভাঙ্গনে যে সমস্ত কাল্টিভেবল ল্যান্ড এবং ইরোসনের ফলে যে সমস্ত গ্রাম এবং শহর বিধ্বস্ত হয়েছে সেটা দেখে মনে হয় এর প্রয়োজনীয়তা রয়েছে এবং সেইজনাই আমরা বিশেষজ্ঞদের হাতে ছেড়ে দিয়েছি এবং তারপর আমরা একটা প্রকল্প তৈরি করব।

**গঙ্গার ভাঙ্গনরোধের ব্যবস্থা**

*২৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৯।) **শ্রীকাশীনাথ মিশ্র**ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গঙ্গার ভাঙ্গনে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলা ক্ষতিগ্রস্ত হইয়াছে;

(খ) উক্ত জেলাগুলির ক্ষতির পরিমাণ কত;

(গ) গৃহহীন মানুষদের পুনর্বাসনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(ঘ) গঙ্গার ভাঙ্গনরোধের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** (ক) গঙ্গার ভাঙ্গনে মুর্শিদাবাদ ও মালদা জেলা ক্ষতিগ্রস্ত হইয়াছে।

(খ) ভাঙ্গন বহুদিন ধরিয়া চলিতেছে। ক্ষতির সঠিক হিসাব নাই।

(গ) মুর্শিদাবাদ জেলায় ৬২৬টি ক্ষতিগ্রস্ত দুঃস্থ পরিবারকে এ যাবত ৫২,৯৬৫ টাকা গৃহ-নির্মাণ অনুদান হিসাবে পুনর্বসতির জন্য দেওয়া হইয়াছে।

মালদা জেলায় ক্ষতিগ্রস্ত জনসাধারণকে নিরাপদ স্থানে স্থানান্তরিত করা হয় এবং স্থানান্তর-করণের জন্য ক্ষতিপূরণ দেওয়া হয় ও তাহাদের গৃহনির্মাণ বাবত অনুদান এবং পুনর্বাসন বাবত ঋণ দেওয়া হয়।

(ঘ) গঙ্গার বামতীরে বন্যা প্রতিরোধের জন্য মালদহ জেলায় ৮ লক্ষ টাকা ব্যয়ের একটি বাঁধ নির্মাণের কাজ করা হইয়াছে।

রাজ্যসরকারের সীমিত অর্থ বরাদ্দের মধ্যে ৩১ লক্ষ টাকা ব্যয়ে মুর্শিদাবাদ জেলার ঔরঙ্গাবাদ, ধুলিয়ান প্রভৃতি স্থানে ভাঙ্গনরোধকল্পে কয়েকটি স্পার নির্মাণ করা হইয়াছে, যদিও ইহা প্রয়োজনের তুলনায় নগণ্য।

এ ছাড়া, চীফ ইঞ্জিনীয়ার, এবং নদী বিশেষজ্ঞদের সুপারিশমত মুখ্যমন্ত্রীর নির্দেশে মুর্শিদাবাদ জেলায় নয়নসুক হইতে লালগোলা পর্যন্ত ৩৬ মাইলের মধ্যে ৩২ মাইল সংরক্ষণের জন্য আনুমানিক ৬৩ কোটি ১১ লক্ষ ৬৯ হাজার টাকার একটি প্রকল্প প্রস্তুত করা হইয়াছে এবং ইহা কেন্দ্রীয় সরকারের অনুমোদনের এবং প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য প্রেরণ করা হইয়াছে। অবশিষ্ট ৪ মাইল সংরক্ষণের জন্য ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতেছেন। এ ছাড়া জরুরী ব্যবস্থা হিসাবে এ বৎসর মুর্শিদাবাদ জেলায় প্রায় ১০ লক্ষ টাকা ব্যয়ে ৬টি স্পার নির্মাণ করা এবং ৬ লক্ষ টাকা ব্যয়ে মালদা জেলায় দুইটি স্পার ও বাঁধ তৈরি করা হয়েছে।

**Mr. Speaker:** Mr. Sarkar, please put *232. Both the questions may be taken together.

**গঙ্গার ভাঙ্গন**

***২৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮।) **শ্রীনিতাইপদ সরকারঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গঙ্গার ভাঙ্গনের ফলে মুর্শিদাবাদ সহ কয়েকটি জেলায় বহু গ্রাম বিধ্বস্ত হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, ইহা প্রতিরোধের জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা এবং করিলে, তাহা কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** (ক) হ্যাঁ।

(খ) যে সকল স্থানে ব্যাপক ভাঙ্গন দেখা দিয়াছে, তাহার স্থানে স্থানে স্পার নির্মাণ করিয়া পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যে কিছু প্রয়োজনীয় সংরক্ষণমূলক কাজ সম্পন্ন করিয়াছেন। ইহার জন্য আনুমানিক ৩১ লক্ষ টাকা ব্যয় হইয়াছে। স্থায়ী প্রতিকারের জন্য ৬৩ কোটি টাকা ব্যয়ে কতকগুলি স্পার নির্মাণের একটি ব্যাপক প্রকল্প তৈরি করা হইয়াছে। প্রকল্পটি অনুমোদনের জন্য শীঘ্রই কেন্দ্রীয় সরকারের নিকট পেস করা হইবে। তা ছাড়া ফরাক্কা প্রকল্প কর্তৃপক্ষের ও বিশ্বনাথপুরের কাছে গঙ্গার দক্ষিণতীরের চার মাইল বরাবর ভাঙ্গন প্রতিরোধক ব্যবস্থা গ্রহণ করিবার কথা আছে।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কবে নাগাত এই ভাঙ্গন আরম্ভ হয়েছে যেটা আমি উত্তরের মধ্যে পাই নি।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এটা আমার তথ্য থেকে যা পাচ্ছি গত ২৫ বছর আগে থেকে এই ভাঙ্গন আরম্ভ হয়েছে।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** এই ভাঙ্গনের কারণটা কি? এই ভাঙ্গন যে ২৫ বছর ধরে চলছে তার জন্য কেন ব্যবস্থা নেওয়া হয় নি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আপনি কিসের কারণ জানতে চাচ্ছেন?

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** আমি ভাঙ্গনের কারণটা জানতে চাইছি।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এটা এক্সপার্টদের ওপিনিয়নের উপর নির্ভর করে।

**শ্রীশরৎচন্দ্র দাশঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যে বললেন যে, ২৫ বছর ধরে ভাঙ্গন শুরু হয়েছে এর কারণ কি আপনি অনুসন্ধান করেছেন যে কেন ভাঙ্গন হচ্ছে।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি সাধারণভাবে উত্তর দিতে পারি নদীর গতিপথ গঙ্গার গতিপথের মত নানাভাবে চেঞ্জ করে, এটা ভাঙ্গনের একমাত্র কারণ।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় তার উত্তরে বললেন যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিছু টাকা পাওয়া যাবে, তা হলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অর্থ কবে নাগাত পাওয়া যাবে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে অনুমোদনের জন্য পাঠিয়েছি কবে নাগাত পাওয়া যাবে তা বলা আমার পক্ষে সম্ভব নয়।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** কেন বলা সম্ভব নয় এটা জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** সেটা তাদের উপর নির্ভর করে, তবে আমরা তাগাদা দিচ্ছি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** কেন্দ্রীয় সরকার যদি টাকা না দেয়, তা হলে কি ভাঙ্গন চলবে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** অনুমানের উপর নির্ভর করে উত্তর দেওয়া যায় না। টাকা আমরা নিশ্চয়ই পাব আশা করছি।

[1-20—1-30 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** সেটা কবে নাগাত হতে পারে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় সদস্যকে এটা বলা এখন সম্ভব নয়, তবে চেষ্টা চলছে।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** কেন্দ্র কোন্ তারিখের মধ্যে দেবে, এ সম্বন্ধে কি কোন বোঝাপড়া নাই?

**Mr. Speaker:** The question is disallowed.

**শ্রীনিতাইপদ সরকারঃ** আপনি দয়া করে জানাবেন এই মালদা এবং মুর্শিদাবাদ জেলায় ভাঙ্গনের ফলে কত গ্রাম এবং কত লোকের ক্ষতি হয়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** যদিও এ প্রশ্ন থেকে এটা উঠে না, তবু মাননীয় সদস্যকে একথা জানাতে পারি যে, এই ভাঙ্গন বহুদিন ধরে চলেছে, সঠিক হিসাব আমরা জানা নাই।

**শ্রীনিতাইপদ সরকারঃ** আপনি কি জানেন যে, সেখানে মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় পরিদর্শনে গিয়েছিলেন, তারপরেও কি কোন পরিসংখ্যান নাই কত লোক সেখানে ক্ষতিগ্রস্ত হয়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** সেটা বিশেষজ্ঞরা তৈরি করছেন।

**শ্রীনিতাইপদ সরকারঃ** ক্ষতি যা হবার তো হয়ে গিয়েছে, তার জন্য বিশেষজ্ঞরা এখন কি করবেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** কত ক্ষতি হয়েছে সে সম্বন্ধে বিস্তারিত রিপোর্ট বিশেষজ্ঞরা তৈরি করছেন।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** আপনি এই যে রিপোর্ট দিলেন যে, গঙ্গার ভাঙ্গন দ্বারা কেবলমাত্র মালদা এবং মুর্শিদাবাদেই ক্ষতিগ্রস্ত হয়েছে, এই রিপোর্ট আপনাকে কোন্ আমলাতান্ত্রিক অফিসার দিয়েছে সেটা আমি জানতে চাই, কেন না এই রিপোর্ট সত্য নয় এবং তার প্রমাণ আমি এখনই উপস্থিত করব।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এটা প্রশ্ন হল না, তথ্য হল।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মালদা এবং মুর্শিদাবাদ জেলা ছাড়া আর কোন জেলা ভাঙ্গনে ক্ষতিগ্রস্থ হয়েছে কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** বিশেষভাবে প্রশ্ন করুন উত্তর দেব।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় স্পীকার স্যার, উনি উত্তর এড়িয়ে যাচ্ছেন, উনি বলেছেন ভাঙ্গনে মালদা এবং মুর্শিদাবাদ জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে, আমি জানতে চাইছি এ ছাড়া আর কোন জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে কিনা, এটা মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমার সেরকম তথ্য জানা নাই, যদি তিনি জানান তাঁর সঙ্গে বিস্তারিত আলোচনা করব।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** বর্ধমান জেলা ক্ষতিগ্রস্ত হয়েছে, সেটা মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** পৃথক নোটিস দেন, তখন উত্তর দেব।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় ২৩০ প্রশ্নোত্তরে বলেছেন, এর জন্য বিশেষজ্ঞ কমিটি তৈরি করা হয়েছে, ২৩১ প্রশ্নোত্তরে বলেছেন, ৬৩ কোটি ১১ লক্ষ ৬৯ হাজার টাকায় মোটামুটি প্রকল্প তৈরি করা হয়েছে, তা হলে আগে যে বললেন ভাঙ্গন প্রতি-রোধের জন্য বিশেষজ্ঞ কমিটি তৈরি করা হয়েছে, তার ফাংশন কি এবং এই যে ৬৩ কোটি ১১ লক্ষ ৬৯ হাজার টাকার প্রকল্প সেটা কার রিপোর্টের ভিত্তিতে তৈরি হল, সেটা জানতে চাই।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** বিভাগীয় অফিসারগণ এই পরিমাণ অর্থ বরাদ্দ করতে বলেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় যে ৩১ কোটি ১১ লক্ষ ৬৯ হাজার টাকা ব্যয়ে স্পার তৈরির কথা বললেন, সেই স্পার তৈরি হয়ে গেলে কি গঙ্গার ঐ ভাঙ্গন বন্ধ বা প্রতিরোধ করা যাবে বলে তিনি মনে করেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এটা বিশেষজ্ঞ কমিটির উপর ছেড়ে দেওয়া হয়েছে।

**শ্রীআফতাবুদ্দিন মণ্ডলঃ** গঙ্গার ভাঙ্গন রোধ করবার জন্য যে প্রকল্প তৈরি হয়েছে তার দ্বারা কি শুধু মাত্র মুর্শিদাবাদ ও মালদহ জেলার ভাঙ্গন প্রোটেকশান-এর ব্যবস্থা হবে, না, অন্যান্য জেলার ভাঙ্গনও রোধ করা যাবে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আপাতত ঐ মুর্শিদাবাদ ও মালদহ—এই দু জায়গায় ভাঙ্গন দেখা দিয়েছে এবং সেখানকার ভাঙ্গন রোধের জন্য প্রকল্প নেওয়া হয়েছে। গঙ্গার ভাঙ্গন অন্যান্য জায়গায়ও হচ্ছে, জানালে পর আমরা ব্যবস্থা অবলম্বন করতে পারি।

**শ্রীআফতাবুদ্দিন মণ্ডলঃ** এই যে ২৩ স্টার্ড কোশ্চেন (ক)-এ লেখা আছে—"গঙ্গার ভাঙ্গনে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলা ক্ষতিগ্রস্ত হইয়াছে" এর উত্তরে মন্ত্রিমহাশয় জানালেন, কেবলমাত্র মুর্শিদাবাদ ও মালদহ জেলা ক্ষতিগ্রস্থ হইয়াছে। আর কোন জেলার কথা তিনি জানেন না।

কিন্তু আনন্দবাজারে রিপোর্ট বেরিয়েছে, ছবি ছাপা হয়েছে, ঐ মুর্শিদাবাদ ও মালদহ জেলা ছাড়াও বর্ধমান জেলার কিছু কিছু এলাকা গঙ্গার ভাঙ্গনে ক্ষতিগ্রস্থ হয়েছে। কোন কোন এম এল এ-ও সেকথা বলছেন। এখন ভাঙ্গন রোধের জন্য যে প্রোটেকশান প্রকল্প তৈরি করা হয়েছে, তার দ্বারা কি অন্যান্য জায়গার ভাঙ্গনও রোধ করার ব্যবস্থা করা হবে, না, কেবল মুর্শিদাবাদ ও মালদহের জন্য করা হবে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি যে তথ্য পেয়েছি, তাতে দেখছি গঙ্গার ভাঙ্গন বিশেষ করে দেখা দিয়েছে মুর্শিদাবাদে ও মালদহের কোন কোন অঞ্চলে। বিশেষজ্ঞদের সেইসব অঞ্চল সম্পর্কে তদন্ত করবার ভার দেওয়া হয়েছে। তবে মাননীয় সদস্য যদি বিস্তারিতভাবে অন্য জায়গায় গঙ্গার ভাঙ্গন সম্বন্ধে তথ্যাদি দেন, তা হলে সে সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হবে। আমরা বিশেষজ্ঞদের কাছ থেকে এখন পর্যন্ত তেমন কোন রিপোর্ট পাই নি।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** হুগলি জেলার চন্দননগর ও চুচুড়ায় গঙ্গার ভাঙ্গন প্রতিরোধের কাজ আরম্ভ হয়েছে, কি হয় নাই, মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** প্রতিরোধের কাজ আরম্ভ হয়েছে। তবে কোন্ কোন্ জায়গায় আরম্ভ হয়েছে সে সম্বন্ধে নোটিস দিলে বিস্তারিতভাবে উত্তর দেব।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যদি আমাদের প্রশ্নের জবাব না দিয়ে এড়িয়ে যান, তা হলে আমরা কি করে প্রশ্নের সঠিক জবাব পেতে পারি?

(নো রিপ্লাই)

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** বর্ধমান জেলার কালনা, কাটোয়া, পূর্বস্থলী ও পাটুলী—এই চারিটি জায়গায় গঙ্গার ভাঙ্গন দেখা দিয়েছে, মন্ত্রিমহাশয়কে সেই সম্পর্কে আগেই জানান হয়েছে। অথচ এখন তিনি বলছেন এই সম্পর্কে লিখিতভাবে প্রশ্ন করলে পর তিনি উত্তর দেবেন। ঐসব অঞ্চলে ভাঙ্গন হয়েছে, কি হয় নাই। এ কি রকম ব্যাপার?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** গঙ্গা এবং ভাগীরথীর ভাঙ্গন দুটো প্রবলেমকে এক সঙ্গে মিলানো হয়েছে আসলে দুটো পৃথক ব্যাপার।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন, বাংলাদেশের বেশ কিছুসংখ্যক লোকের মধ্যে ধারনা ফরাক্কা ব্যারাজের কারণে—সেটা বাস্তবায়িত হবার পর এই ভাঙ্গন বিরাট আকার ধারন করেছে। এই হাউসের দাবি ফরাক্কা প্রকল্পের সঙ্গে ভাঙ্গন রোধের যে সমস্ত ব্যবস্থা করা ও তার দায়দায়িত্ব সমস্তই কেন্দ্রীয় সরকারের। এই অভিমত কি তিনি কেন্দ্রের কাছে জানাবেন?

**Shri Suniti Chattoraj:** It is a matter of opinion.
বাংলাদেশ একটা ভিন্ন রাষ্ট্র—সেই রাষ্ট্রের অভিমত কি আমরা জানি না।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** পশ্চিমবঙ্গের মানুষের এই ধারনা হয়েছে যে, ফরাক্কা ব্যারাজ বাস্তবায়িত হবার পর গঙ্গার ঐ ভাঙ্গনে বৃদ্ধি ঘটেছে। তা যদি হয়ে থাকে, তার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী। এই ভাঙ্গন রোধের জন্য যা যা করা দরকার তার সমস্ত দায়দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে। এই অভিমত কি কেন্দ্রীয় সরকারের কাছে আপনাদের মন্ত্রিসভা জানাবেন?

[1-30—1-40 p.m.]

**Mr. Speaker:** I disallow this question.
পশ্চিমবঙ্গের মানুষের অভিমত কি এই যে, ওই ফারাক্কা ব্যারেজের জন্য ভাঙ্গন আরম্ভ হইয়াছে দ্যাট ইছ আন্ডার সারভে নাউ। সত্যই ফারাক্কা ব্যারেজের জন্য ভাঙ্গন হইয়াছে, কি হয় নি

**That is under survey now.**

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** ভাঙ্গনের কারণ কি এবং প্রতিরোধ করার জন্য কোন বিজ্ঞানসম্মত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি পূর্বে হাউসের কাছে প্রশ্নের উত্তর দিয়েছি। অনারেব্যল চীফ মিনিস্টার থার্ড অক্টোবর, ১৯৭২ ক্যাবিনেট মিনিস্টারের সাথে ওখানের ভাঙ্গনের রূপ দেখেছেন এবং সি ডব্লুউ পি সি গঙ্গা কমিসন এবং ফারাক্কা ব্যারেজ প্রজেক্ট কর্তৃপক্ষকে অ্যাকসান নেওয়ার জন্য অনুরোধ করা হয়।

**শ্রীবলাইলাল শেঠঃ** মন্ত্রিমহাশয় বলেছেন, গঙ্গার ভাঙ্গনের জন্য মালদহ এবং মুর্শিদাবাদ জেলা ক্ষতিগ্রস্থ হয়েছে। অন্য জেলা যেগুলো ক্ষতিগ্রস্থ হয়েছে সেগুলো মন্ত্রিমহাশয়ের চোখে ক্ষতি না হয়ে লাভ হয়েছে কি?

**Shri Suniti Chattoraj:** It is a matter of opinion.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** পশ্চিমবঙ্গ সরকারের সীমিত অর্থসঙ্গতির প্রতি লক্ষ্য রেখে ভাঙ্গন প্রতিরোধের জন্য যে অর্থের প্রয়োজন এটা যখন কেন্দ্রীয় সরকারের ফরাক্কা ব্যারেজ প্রজেক্টের জন্য হয়েছে সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের বহন করা উচিত, আমার মতো একজন সদস্যর অভিমত কি আপনি রাজ্য সরকারের মারফত কেন্দ্রীয় সরকারকে জানাবেন?

**মিঃ স্পীকারঃ** মাননীয় সদস্য শ্রীআবদুল বারি বিশ্বাস অভিযোগ করেছেন যে, ফারাক্কা ব্যারেজের জন্য এটা হয়েছে, আমি মন্ত্রিমহাশয়ের রিপ্লাইতে এটুকু বুঝতে পারছি যে, সমস্ত জিনিসটাই এক্সপার্ট ওপিনিয়নের জন্য গিয়েছে। কাজেই ফারাক্কা ব্যারেজের জন্য হ'লে এক রকম দাবি হবে, আর অন্য রকম অর্থাৎ ন্যাচারাল কোর্সে হলে তার দাবি অন্য রকম হবে। যতক্ষণ পর্যন্ত এক্সপার্টরা রিপোর্ট না দিচ্ছেন ততক্ষণ কি করা যাবে?

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, গঙ্গার ভাঙ্গন-এর জন্য ফারাক্কা ব্যারেজ প্রকল্পটাই দায়ী কিনা এই কারণ নির্ধারণে কোন এক্সপার্ট কমিটি গঠন করা হয়েছে কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি বিস্তারিত রিপোর্ট বিশেষজ্ঞদের কাছে চেয়েছি যে কিভাবে রোধ করা যায়।

(গোলমাল)

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** বিশেষজ্ঞ কমিটি নিয়োগ হয়েছে কিনা।

**শ্রীসুনীতি চট্টরাজঃ** হ্যাঁ, নিয়োগ করা হয়েছে।

**শ্রীনাসিরুদ্দিন খাঁঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই ভাঙ্গনের ফলে যেসব মানুষ গৃহহীন হয়েছে তাদের পুনর্বাসনের জন্য সরকারের খাস জমি দেওয়ার কথা যে প্রথমে হয়েছিল সেই খাস জমি গৃহহীনদের গৃহনির্মাণের জন্য বিতরণ করা কি হয়েছে?

**শ্রীসুনীতি চট্টারাজঃ** এর জন্য সেপারেট নোটিস দেবেন, তা হলে তার উত্তর দেওয়া হবে।

**শ্রীনাসিরুদ্দিন খাঁঃ** ঐ মালদা ও অন্যান্য জেলায় যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের পুনর্বাসন হয়েছে কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমাদের এখানে যে রিপোর্ট এসেছিল এবং সেই রিপোর্ট অনুযায়ী যারা ক্ষতিগ্রস্ত হযেছে তাদের অন্য জায়গা দেওয়া হয়েছে।

**শ্রীনাসিরুদ্দিন খাঁঃ** পুনর্বাসন হয়েছে কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এটা আমাদের দপ্তরের নয়, এ প্রশ্ন পুনর্বাসন দপ্তরের।

(Several Members rose to speak simultaneously—Noise.)

**Mr. Speaker:** Let us pass over to the next question.

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ—সকলেই এটা জানতে চায়। তাই আমি মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে অনুরোধ করছি তিনি এ বিষয়ে এই বিধানসভাকে অবহিত করুন ফরাক্কা ব্যারেজের জন্য এই অবস্থা হয়েছে কিনা এবং এই ভাঙ্গন সম্বন্ধে পশ্চিমবঙ্গ সরকার কি নীতি নির্ধারণ করেছেন, কোন এনকোয়ারী কমিটি অ্যাপয়েন্ট হয়েছে কিনা এবং সেই এনকোয়ারী কমিটিতে কারা কারা আছেন, কেন্দ্রীয় সরকারের সঙ্গে তাদের আলোচনা হয়েছে কিনা—এই গুরুত্বপূর্ণ বিষয়টি হাউসকে জানালে আমরা ধন্য হবো।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় মন্ত্রী যখন উত্তর দিচ্ছিলেন তখন বোধ হয় মাননীয় সদস্য ভাল করে শোনেন নি। মুখ্যমন্ত্রী হিসাবে প্রত্যেক মন্ত্রী, রাষ্ট্রমন্ত্রী এবং উপ-মন্ত্রীর উপর আমার বিশ্বাস আছে। আমাদের উপমন্ত্রিমহাশয়কে যা যা প্রশ্ন করা হয়েছে তিনি তার উত্তর দিয়েছেন।

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** স্যার, আপনাকে অনুরোধ করছি এই হাউসের তরফ থেকে যে এর উপর আরও সাপ্লিমেন্টারী করতে দেওয়া হোক, কারণ স্যার,
It is a very important question.
আপনি যদি পারমিসন দেন, তা হলে আমরা ধন্য হবো।

**Mr. Speaker:** I have called another question.

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** আমার প্রশ্ন হচ্ছে সেখানে যে এক্সপার্ট কমিটি করা হয়েছে সেই কমিটি কাদের নিয়ে হয়েছে এবং সেই কমিটির সামনে কি টার্মস অব রেফারেন্স আছে।

**Mr. Speaker:** Please take your seat, Mr. Mukherjee. It has been announced by the Minister that the committee has been appointed. No supplementary question as to who are the members of the committee has been put. If the honourable Members fail to put supplementary questions, I must say with due honour that proper questions have not been put and some other important information which could have been elicited through proper supplementaries has not been sought. That is the most unfortunate part of it.

**Shri Ananda Gopal Mukherjee:** Sir, we did not follow as to whether the committee has been appointed and who are the members of the Committee.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশ্চর্য হয়ে যাচ্ছি যে, মাননীয় সদস্য বারে বারে উঠে একই কথা বলছেন। তিনি যদি ফলো করতে না পেরে থাকেন, তা হলে সেটা আমাদের কারো দোষ নয়, কোন সদস্যেরই দোষ নয়, তাঁর নিজেরই দোষ। মাননীয় উপমন্ত্রী আপনাদের প্রশ্নের উত্তর দিয়েছেন ভালভাবেই। আমি আশা করবো, কংগ্রেস সদস্য যারা তারা ডিসিপ্লিনডভাবে এই হাউসে থাকবেন।

### রায়গঞ্জ মহকুমায় গ্রাম বৈদ্যুতিকরণ

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্ত:** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ মহকুমায় ৩১এ ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে;

(খ) উক্ত মহকুমায় ঐ সময় পর্যন্ত কতগুলি ডিপ টিউবওয়েল-এ এবং কতগুলি শ্যালো টিউবওয়েল-এ বিদ্যুৎ কানেকশন দেওয়া হইয়াছে; এবং

(গ) পশ্চিম দিনাজপুর জেলায় ৩১এ ডিসেম্বর, ১৯৭২ তারিখ পর্যন্ত কতগুলি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে?

[1-40—1-50 p.m.]

**শ্রীসুনীতি চট্টরাজঃ** (ক) মোট তিনটি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে।

(খ) একটিতেও নয়।

(গ) মোট ৬২টি গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** পশ্চিম দিনাজপুর জেলার এত কম গ্রামে বিদ্যুৎ সরবরাহ হল কেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** ট্রানসমিশন ব্যবস্থার জন্য প্রথমতঃ বেশী কাজে হাত দেওয়া যেতে পারে নি।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** পশ্চিমবাংলার অন্য কোন জেলায় এত কম গ্রামে বিদ্যুৎ গেছে কিনা, মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** এই তথ্য আমার কাছে এখন নেই, সেপারেট প্রশ্ন করবেন, আমি উত্তর দেব।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** এই জেলায় আরো বেশী গ্রামে বিদ্যুৎ শক্তি দেবার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মাননীয় স্পীকার, স্যার, পশ্চিম দিনাজপুর জেলার অতি অল্প গ্রামেই বৈদ্যুতিকরণ করা হয়েছে এটা বাস্তব সত্য। যাই হোক, রায়গঞ্জ মহকুমার ৫৭টি গ্রাম সহ মোট ৩৭৫টি গ্রামকে এই বৈদ্যুতিকরণ পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে এবং ইতিমধ্যেই সেটা মঞ্জুরীকৃত হয়েছে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** কত দিনের মধ্যে হবে, জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** উপযুক্ত সময়ের মধ্যেই এটা সম্পন্ন করা হবে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** এই বছর ৩১শে মার্চের মধ্যেই সেটা হবে কিনা, জানাবেন?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** কাজের প্রগ্রেস না দেখে এখন কিছু বলতে পারছি না যে ৩১শে মার্চের মধ্যেই হবে।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** আমাদের এখানে এখন পাওয়ারের খুব অভাব দেখা যাচ্ছে। এই যে কনেকসান দেবেন বলছেন, তার পাওয়ারটা কোথা থেকে আসবে সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি তো প্রথমেই বললাম ট্রানসমিশন-এর ব্যবস্থা করতে হবে এবং ট্রানসমিশন লাইন বাড়াবার জন্য আমরা চেষ্টা করছি। এ বিষয়ে আমরা বিস্তারিত ব্যবস্থা নিয়েছি। নতুন গ্রামে বিদ্যুতের সাপ্লাই দেবার কথা চিন্তা করে আমরা আরো বিস্তারিতভাবে ট্রানসফরমার বসাবার জন্য চেষ্টা করছি।

**শ্রীরমেন্দ্রনাথ দত্তঃ** আমাদের ওখানে বর্তমানে যেটা চালু আছে তাতেও ঠিকমত বিদ্যুৎ সরবরাহ করা যাচ্ছে না। এর পরেও যদি আবার এই কানেকসানগুলি দেবার ব্যবস্থা করেন তা হলে কোন্ স্টেশন থেকে এই বিদ্যুতের সাপ্লাই দেবেন, সেটা জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমরা আরো এক্সট্রা জেনারেটর বসাবো। তারপরে মাননীয় সদস্যারা নিশ্চয় জানেন যে, জলঢাকা প্রকল্প থেকে আমরা কিছু বেশী ইউনিট উৎপন্ন করেছি, সেখান থেকে সাপ্লাই দেবার ব্যবস্থা চলছে।

**শ্রীনাসিরুদ্দিন খানঃ** একটি গ্রামে কটা পোল, খুটি পড়লে সেই গ্রামকে সম্পূর্ণ ইলেকট্রি-ফায়েড হয়েছে বলে ধরা হয়, সেটা বলবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** মিঃ স্পীকার, স্যার, এই প্রশ্ন এখানে আসতে পারে না।

**পোলবা-দাদপুর ব্লকে খাজনা বৃদ্ধি**

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮।) **শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলী জেলায় পোলবা-দাদপুর ব্লকের বহু মৌজায় দ্বিগুণ, তিনগুণ খাজনা বৃদ্ধির প্রস্তাব করা হইয়াছে;

(খ) সত্য হইলে, কারণ কি;

(গ) সরকার কি অবগত আছেন যে, প্রতি বৎসরই এই এলাকা বন্যাপ্লাবিত হইয়া থাকে এবং এখানকার সেচখালগুলির অধিকাংশই শুধুমাত্র বন্যার জলই বহন করিয়া থাকে;

(ঘ) অবগত থাকিলে, খাজনাবৃদ্ধির প্রস্তাব গ্রহণের পূর্বে (গ) প্রশ্নে উল্লেখিত বিষয়গুলির প্রতি লক্ষ্য রাখিয়াছিলেন কিনা;

(ঙ) সরকার কি অবগত আছেন যে, পাশাপাশি মৌজাগুলির একই ধরনের জমিতে বর্তমানে একই হারে খাজনা নির্ধারিত নাই; এবং

(চ) অবগত থাকিলে, এইরূপ পার্থক্য থাকার কারণ কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** (ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনের ২০(খ) ধারা অনুযায়ী বাং ১৩৭৯ সালের বৈশাখ মাস হইতে যে সকল রায়তের পরিবারের মোট কৃষি জমির পরিমাণ ১·২১৪ হেকটেয়ারের বেশী সেই এলাকায় বর্তমান হারের ৩ গুণ এবং অন্য এলাকায় দ্বিগুণ ধার্য করা হইয়াছে।

(গ) অধিক বৃষ্টির ফলে এই অঞ্চল আংশিকভাবে প্রায়ই বন্যা প্লাবিত হইয়া থাকে। এই অঞ্চলের সেচখালগুলির মধ্যে কতিপয় খাল আংশিকভাবে বন্যার জল বহন করে।

(ঘ) খাজনাবৃদ্ধির হার রাজ্যের সর্বত্র সমভাবে প্রযোজ্য, বন্যা বা অন্য কোন কারণে প্রধান ফসলের উৎপাদন শতকরা ৬০ ভাগের কম হইলে খাজনা মকুব করা হয়। অবশ্য সেই বছরের জন্য।

(ঙ) হ্যাঁ।

(চ) পার্থক্যের কারণ জমিদারী উচ্ছেদের পূর্বে একই ধরনের জমির জন্য বিভিন্ন হারে খাজনা ধার্য ছিল।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, ১৯৫৬ থেকে এই এলাকার শুধু কয়েকটি খাল দিয়ে কিছু অংশ নয়, এই এলাকার শতকরা ৭৫ ভাগ জমি বন্যাকবলিত এলাকার মধ্যে পড়ে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** এ তথ্য ঠিক আমার জানা নেই।

**শ্রীভবানীপ্রসাদ সিংহ রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, ১৯৫৬ সাল থেকে কত বছর এই এলাকার খাজনা মকুব করা হয়েছে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** নোটিস চাই।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, এ ব্যাপার তাঁর কাছে বা জেলা সমাহর্তার কাছে কোন রকম আবেদন করা হয়েছে কিনা?

**শ্রীগুরুপদ খাঁনঃ** জেলা সমাহর্তার কাছে করা হয়েছে কিনা আমি বলতে পারবো না, তবে আমার কাছে করা হয়েছে কিনা সেটা উনি যদি আমার কাছে আসেন আমার অফিস থেকে জেনে বলতে পারবো।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, পাশাপাশি বিভিন্ন জমিতে যে বিভিন্ন রকম খাজনার হার—দু'গুণ, তিন গুণ খাজনা বৃদ্ধি করা হয়েছে, এতে পাশাপাশি গ্রামের মানুষের মধ্যে সরকারের বিরুদ্ধে কোন রকম প্রতিক্রিয়া সৃষ্টি হয় কিনা?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় স্পীকার মহাশয়, প্রতিক্রিয়া সৃষ্টি হয় কিনা তা মাননীয় সদস্যই বলতে পারবেন, আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** পাশাপাশি দু'টি গ্রামে একই ধরনের জমিতে দু'রকমের যদি খাজনা ধার্য করা হয়, তা হলে করধার্যের যে মূল নীতি সেটা বিঘ্নিত হয়। মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, এই ব্যাপারটি সংশোধনের জন্য সরকার কি চেষ্টা করবেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কর ধার্যের যে মূল নীতি সেটা বিভিন্ন রকম থাকতে পারে। আমি প্রথমেই জানিয়েছি যে, আমাদের এখানে জমিদারী উচ্ছেদের পর যে খাজনা ধার্য ছিল সেই খাজনার উপরে আমরা বর্তমানে খাজনা কোথাও দু'গুণ, তিন গুণ করেছি এবং সেটা পরিবর্তন করিনি।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** এই খাজনা বৃদ্ধির আগে কোন কোন এলাকা নিত্যনৈমিত্তিক বন্যার কবলে পড়ে সেটা জানা দরকার। কারণ আমরা জানি, ডি ভি সি-র যে ড্রেনেজ সিসটেম সেটা সম্পূর্ণভাবে বিপর্যস্ত হয়ে পড়েছে। হাওড়া ও হুগলির বিস্তৃত এলাকা প্রতি বছরই বন্যাকবলিত হয়ে পড়ে। মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, সেচ বিভাগের সঙ্গে আলোচনা করে সত্যিকারের কোন্ কোন্ এলাকা বন্যাকবলিত সেটা জেনে সেইসব এলাকার খাজনা বৃদ্ধির ব্যাপারে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা আমি আগেই জানিয়েছি যে, খাজনা যে বৃদ্ধি করা হয়েছে, বিধানসভায় যেটা অনুমোদিত হয়েছে সেটা সমভাবে পশ্চিমবঙ্গের সমস্ত জায়গা সম্বন্ধেই প্রযোজ্য। যদি কোন জায়গায় প্রাকৃতিক কারণে ফসল ক্ষতিগ্রস্ত হয়—শতকরা ৬০ ভাগ ফসল কম হয়, তা হলে আমরা সেইসব এলাকার খাজনা মকুব করতে পারি। কিন্তু কোথায় কোথায় বন্যা হয় সেটা অফ্‌হ্যান্ড আমার পক্ষে বলা সম্ভব নয়।

### ধ্বংসের পথে তাঁতশিল্প

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবংলার প্রখ্যাত হস্ত ও বিদ্যুতচালিত তাঁতশিল্প বর্তমানে ধ্বংসের পথে এবং এইসব শিল্পে নিযুক্ত শ্রমিকরা অনাহারে ও অর্ধাহারে দিন কাটাইতেছেন;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) এই শিল্পকে বাঁচানোর জন্যে ন্যায্যমূল্যে প্রয়োজনীয় সূতা সরবরাহ এবং এই শিল্পে তৈরি জিনিসপত্রের সুষ্ঠু বিক্রয়ের কোন ব্যবস্থা করা হইয়াছে কি?

[1-50—2-00 p.m.]

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হাঃ** (ক) পশ্চিমবঙ্গের প্রখ্যাত হস্ত ও বিদ্যুৎ চালিত তাঁতশিল্পের সমস্যা সম্পর্কে সরকার অবহিত আছেন। তবে এই শিল্পে নিযুক্ত শ্রমিকরা অনাহারে বা অর্ধাহারে দিন কাটাইতেছেন এই রকম কোন খবর সরকারের নিকট নাই।

(খ) প্রয়োজনীয় সুতার অভাব এবং মূল্যবৃদ্ধি পশ্চিমবাংলায় হস্ত ও বিদ্যুৎ চালিত তাঁতশিল্পের বিশেষ সমস্যা।

(গ) এই শিল্পকে বাঁচানোর জন্য ন্যায্যমূল্যে সুতা সরবরাহ ভারত সরকার পরিকল্পিত ইয়ার্ন পুল স্কীম এবং ভলান্টারী স্কীম অনুযায়ী করা হইতেছে। সরকার দীর্ঘমেয়াদী পরিকল্পনা হিসাবে প্রয়োজনীয় সুতা সরবরাহ এবং এই শিল্পে তৈরি জিনিসপত্রের বিক্রয়ের ব্যবস্থার জন্য ওয়েস্ট বেংগল হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন স্থাপন করিতে মনস্থ করিয়াছেন। ওয়েস্ট বেংগল হ্যান্ডলুম অ্যাপেক্স এবং ওয়েস্ট বেংগল পাওয়ারলুম অ্যাপেক্স-কে সুসংগঠিত করা হইতেছে।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলছেন যে, এই শিল্পে নিযুক্ত শ্রমিকরা অনাহারে বা অর্ধাহারে আছেন কিনা এই রকম কোন খবর তার কাছে আসে নি। আপনার যেসব অফিসার নদিয়া জেলায় আছেন তারা আপনাকে কি খবর দিয়েছে আমি জানি না। তবে আমি মন্ত্রি-মহাশয়ের কাছে জানতে চাই, নদিয়া জেলায় আমার কেন্দ্রে হাজার হাজার তাঁতী আছে, শ্রমিক আছে, তারা অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে, এটা যদি আপনাকে জানাই, তা হলে আপনি কি ব্যবস্থা অবলম্বন করতে রাজী আছেন?

**শ্রীঅতীশচন্দ্র সিন্হাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সদস্যকে জানাতে চাই যে, আমরা এই সুতা সরবরাহের জন্য সচেষ্ট আছি এবং পশ্চিমবঙ্গে যারা হ্যান্ডলুম উইভার্স এবং পাওয়ারলুম শিল্পের সঙ্গে নিযুক্ত আছেন তাদের যে সুতার অভাব আছে তার জন্য আমরা সচেষ্ট আছি এবং আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সুতার দাম যাতে একীকরণ করা যায় তার প্রস্তাব করেছি। কাজেই মাননীয় সদস্যকে আমি এটুকু বলতে পারি যে, এই সুতার দামের যাতে একটা লিমিট বেঁধে দেওয়া যায় তার জন্যও আমরা প্রস্তাব করেছি। তবে মাননীয় সদস্যের অঞ্চলে যদি কোন বিশেষ সমস্যা থেকে থাকে তিনি যদি জানান, তা হলে নিশ্চয়ই সে সম্বন্ধে ব্যবস্থা করবো। এটা শুধু তার অঞ্চলেরই সমস্যা নয়। এটা সমস্ত পশ্চিমবঙ্গের সমস্যা। কাজেই সেই হিসাবে এটাকে দেখা উচিত এবং আমরা সেইভাবেই এটা দেখছি।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, একথা কি ঠিক যে, পশ্চিমবঙ্গের তুলনায় মাদ্রাজ, মহারাষ্ট্র, মহিশূর ইত্যাদি জায়গায় তাঁতীরা কম দামে সুতা পেয়ে থাকে?

**শ্রীঅতীশচন্দ্র সিন্হাঃ** সেজন্য আমরা ভারত সরকারের কাছে প্রস্তাব করেছি যাতে সুতার দাম সর্বভারতীয় ভিত্তিতে একীকরণ করা যায় এবং এটা হওয়াই উচিত। তা ছাড়া ঐ সমস্ত রাজ্যে তুলা উৎপন্ন হয়। তুলার জন্য তাদের পরিবহণ খরচ দিতে হয় না, কিন্তু আমাদের পশ্চিমবংগ সরকারের সেটা দিতে হয় এবং তার ফলে তুলার দাম বেশী পড়ে। তবে এই দাম যাতে বেশী না হয় তার জন্য ভারত সরকারের কাছে ম ভ করেছি।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, এই হ্যান্ডলুম ইন্ডাস্ট্রি-কে বাঁচাবার জন্য কয়েকটি উৎপাদনের বিষয় নির্ধারিত করা আছে, সেগুলি শুধু হ্যান্ডলুম তৈরি করবে। আজকে এই সমস্ত মিল খুলে দেবার পরে পাওয়ারলুম, হ্যান্ডলুম বিরাট একটা প্রতিযোগিতার সম্মুখীন হচ্ছে। আপনার কাছে কি এই রকম কোন প্রস্তাব আছে যে পাওয়ারলুম বা হ্যান্ড-লুম যা উৎপাদন করে সেই উৎপাদনের বিষয়ে আরো কয়েকটি বিষয়ে নির্ধারিত করে দেবেন যেগুলি ঐ মিল করতে পারবে না?

**শ্রীঅতীশচন্দ্র সিন্হাঃ** কয়েকটি ক্ষেত্রে হ্যান্ডলুম উইভার্স যাতে সুবিধা পান তার জন্য ব্যবস্থা আছে, যেমন রঙ্গীন শাড়ি হ্যান্ডলুম ছাড়া আর কেউ তৈরি করতে পারবে না, এই রকম প্রস্তাব আছে। মাননীয় সদস্যরা যদি এই রকম কোন প্রস্তাব দেন, তা হলে আমরা আরো বিবেচনা করে দেখব। কারণ হ্যান্ডলুম উইভার্স আমাদের সমাজের দরিদ্র শ্রেণী, তাদের বাঁচাবার জন্য আমাদের সরকার সব সময়ে চেষ্টা করবেন এই আশ্বাস দিতে পারি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, কল্যাণীতে হঠাৎ সূতার দাম বেড়ে যাওয়ার কারণ কি?

**শ্রীঅতীশচন্দ্র সিনহাঃ** কল্যাণীতে সূতার দাম বেড়ে গেছে বলে আমার জানা নেই। তবে বাজারে দাম যেভাবে বেড়ে ওঠে, কল্যাণীতেও সূতার দাম সেইভাবে বেড়ে ওঠে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, কল্যাণীর যে সূতা সেটা অত্যন্ত নিকৃষ্টমানের সূতার মধ্যে লম্বা এবং সূতার গোছেও হেরফের আছে, এর কারণ কি?

**শ্রীঅতীশচন্দ্র সিনহাঃ** মাননীয় সদস্যের সঙ্গে আমি একমত হতে পারছি না। এই সরকার আসার পর আমি অনেক জায়গায় নিজে গিয়েছি এবং সেখান থেকে খবর পেয়েছি, কল্যাণীর সূতার মান অনেকাংশে বেড়ে গেছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আমার কাছে স্যাম্পেল আছে। আমি নিজে সেখানে গিয়েছিলাম এবং দেখে এসেছি যে, সেখানে নিকৃষ্টমানের সূতা দেওয়া হয় এই বহু অভিযোগ আছে। এটা নিকৃষ্টমানের সূতা, লম্বায় কম এবং গুছিতেও কম। কাজেই এর উন্নতির জন্য আপনি কি ব্যবস্থা করছেন জানাবেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিনহাঃ** আমরা উন্নতির ব্যবস্থা কিভাবে করা যায় তার চেষ্টা করছি, সিঙ্গেন ইয়ার্ন-এর ব্যবস্থা হচ্ছে। বিভিন্ন জায়গা ঘুরে আমার এটাই ধারণা হয়েছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা আপনার মাধ্যমে এখানে রাখছি, অনেকে হয়তো কল্যাণীর সূতা বাজারে তাঁতীদের কাছে ঠিকমত পেঁছায় সেটা চান না। তাই অনেক সময় বিভ্রান্তিকর পরিস্থিতি সৃষ্টি করার জন্য কল্যাণীর সূতা খারাপ বলে প্রচার করে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** এটা প্রচারের বিষয় নয়, নিজের চোখে যেটা দেখেছি, সেটা তো আমাকে বিশ্বাস করতে হবে। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বর্তমানে সূতোর দাম কত? কল্যাণীতে আজকে রেট কত?

**শ্রীঅতীশচন্দ্র সিনহাঃ** এই তথ্য আমার কাছে নেই, আলাদাভাবে প্রশ্ন করলে খবর জেনে বলতে পারবো। তা ছাড়া এক ধরনের সূতো নয়, ২০ কাউন্ট থেকে আরম্ভ করে ১০০ কাউন্ট পর্যন্ত আছে।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, তন্তুজীবীদের সংকট প্রতিরোধকল্পে দীর্ঘমেয়াদী পরিকল্পনা হিসাবে হ্যান্ডলুম এবং পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন করার পরিকল্পনা করেছেন। এই দীর্ঘমেয়াদী পরিকল্পনা বলতে তিনি কি বলতে চেয়েছেন এবং কতদিনের মধ্যে এই পরিকল্পনাকে কার্যকর করার কথা তিনি চিন্তা করছেন?

**শ্রীঅতীশচন্দ্র সিনহাঃ** দীর্ঘমেয়াদী বলতে এটাই বলতে চেয়েছি, এই সমস্যাটা বহুদিন থেকে পশ্চিমবাংলায় চলে আসছে এবং মাননীয় সদস্য নিজেও জানেন যে, এই যে দাদন পদ্ধতি পশ্চিমবাংলায়, তারই ফলশ্রুতি হিসাবে আজকে তাঁতীদের এই দুরবস্থা। কাজেই এই দাদন সিস্টেমকে যতদিন সরাতে না পারছি, ততদিন পর্যন্ত আমাদের এই তাঁতীদের দুরবস্থা ঘোচানো যাবে না। তাদের কাছে সূতা যাতে পেঁছে দিতে পারি ন্যায্যমূল্যে এবং তাঁরা যে কাপড় তৈরি করেন, এবং সেই কাপড় বিক্রয়ের যাতে ব্যবস্থা করতে পারি, তার জন্যই প্রধানতঃ এই কর্পোরেশনের কথা চিন্তা করেছি এবং দীর্ঘমেয়াদী বলতে আমরা এটাই বোঝাতে চেয়েছি। এটা যদি করতে পারি, তা হলে এই যে সময় তাঁতীদের দুরবস্থা হয় মহাজনী সিস্টেমের মধ্যে দিয়ে, তাদের যে দুরবস্থার সৃষ্টি হয়েছে, সেটা হয়তো চিরতরে চলে যাবে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, গত বিধানসভায় আমার প্রশ্নোত্তরে মাননীয় মন্ত্রিমহাশয় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, এই ধরনের কর্পোরেশন করে যথাসম্ভব

তাঁতীদের সূতা সরবরাহের ব্যবস্থা করবেন এবং আজও সেই বিষয় ঘোষণা করছেন যে করবেন, এটা আপনাদের কর্তাদনের মধ্যে হতে পারে, সেই দেয় প্রতিশ্রুতি আপনারা কর্তাদনের মধ্যে রক্ষা করবেন, জানাবেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হাঃ** সময় বলা সম্ভব নয়, এই বিষয়ে আমরা চেষ্টা করছি যাতে যতশীঘ্র সম্ভব করা যায়।

**শ্রীঅসমঞ্জ দেঃ** কল্যাণীর সূতা এইটটি কাউন্টের স্ট্যান্ডার্ড দিয়ে শান্তিপুরের মত তন্তুজীবীরা তাঁত বুনতে পারছে, এটা ঠিক কিন্তু হানড্রেড কাউন্টের সূতার মধ্যে অসংখ্য গিঁট থাকার ফলে সেই শান্তিপুরের তন্তুজীবীরা যারা ফাইনার কাউন্টের কাপড় বোনে তাদের একেবারে কাজ বন্ধ করে দিতে বাধ্য হয়েছে। সুতরাং ঐ সিল্ক ইয়ার্নের পরিকল্পনার কথা যে ঘোষণা করেছেন, কিন্তু আমি শান্তিপুরের প্রতিনিধি হিসাবে জানি, একেবারে ১০০ কাউন্টের ফাইনার কাপড় বোনা বন্ধ হয়ে গেছে। অবিলম্বে তিনি কি এই কথাটা চিন্তা করছেন যে, এই সম্পর্কে কর্তাদনের মধ্যে সিল্ক ইয়ার্নের পরিকল্পনা গ্রহণ করছেন, এটা জানাবেন কি?

**শ্রীঅতীশচন্দ্র সিন্‌হাঃ** যে প্রশ্ন ছিল, তার থেকে এটা অনেক দূরে চলে গেছে। এটা মনে হচ্ছে যেন কল্যাণী স্পিনিং মিলের উপর প্রশ্ন হচ্ছে। কিন্তু আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাতে চাই যে, আমি মাননীয় সদস্যকে প্রথমেই ধন্যবাদ জানাচ্ছি, এই কারণে যে তিনি অন্ততঃ স্বীকার করেছেন ৮০ কাউন্টের সূতার ক্ষেত্রে তাঁতীরা বুনতে পারছে। আশা করি এটা ১০০ কাউন্টের সূতার বেলায়ও প্রযোজ্য করতে পারবো। আমি অবশ্য এটা জানি না খারাপ কিনা। তিনি যদি মনে করেন ৮০ কাউন্টের মত ভাল নয়, তা হলে নিশ্চয়ই আমরা চেষ্টা করবো এই ১০০ কাউন্টেরটা যাতে আরও ভাল হয়।

**(Held over starred questions for oral answer to which oral answers were given)**

**লবণ**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৮।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** বাণিজ্য এবং শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বাৎসরিক লবণের প্রয়োজন কত;

(খ) পশ্চিমবঙ্গে বৎসরে লবণ উৎপাদনের পরিমাণ কত;

(গ) ঐ উৎপাদন কোন্ কোন্ কারখানায় কত;

(ঘ) পশ্চিমবঙ্গে লবণের কোন ঘাটতি আছে কিনা এবং থাকিলে, তাহা পূরণের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি;

(ঙ) ইহা কি সত্য যে, রামনগর ও কাঁথি থানায় লবণ উৎপাদনের উপযোগী অনেক জমি রহিয়াছে;

(চ) সত্য হইলে, লবণ উৎপাদনের উপযোগী কত জমি পতিত রহিয়াছে;

(ছ) ঐ জমি বন্দোবস্ত লইবার জন্য কোন দরখাস্ত পাওয়া গিয়াছে কিনা; এবং

(জ) সরকার ঐ জমি বন্দোবস্ত দিবার কি ব্যবস্থা করিয়াছেন?

**Mr. Speaker:** The question hour is over.

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** (ক) প্রায় ৫ লক্ষ টন।

(খ) প্রায় ২৫ হাজার টন।

(গ) বেঙ্গল সল্ট কোম্পানী ১০।১২ হাজার টন। অন্যান্য লাইসেন্সপ্রাপ্ত কারখানার প্রায় ৭।৮ হাজার টন। লাইসেন্সবিহীন কুটির শিল্প সংস্থাসমূহে আনুমানিক ৪।৫ হাজার টন।

(ঘ) হ্যাঁ, আছে এবং তাহা স্থানীয় উৎপাদনের দ্বারা পূরণ করা সম্ভব নয়।

(ঙ) হ্যাঁ।

(চ) প্রায় ৫ হাজার একর।

(ছ) হ্যাঁ।

(জ) বিষয়টি বিবেচনাধীন আছে।

[2-00—2-10 p.m.]

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** আপনি বলেছেন পশ্চিমবঙ্গের জন্য ৫ লক্ষ টন দরকার, তা হলে অন্য কোন প্রদেশ থেকে এই ঘাটতি মেটাবেন, এটা জানাবেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** মেনলি গুজরাট থেকে আসে, তবে ডিটেল জানাতে গেলে খোঁজ নিতে হবে।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** সরকারী উদ্যোগে রামনগর বা কাঁথিতে করবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এখন পর্যন্ত নেই।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** যে দরখাস্তগুলি এখনও পেন্ডিং আছে, ঐ ৫ একর জমির যেগুলি এখনও অবণ্টিত আছে, যেখানে লবণ উৎপাদন হতে পারে, সেই দরখাস্তগুলির সংখ্যা কত?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** সংখ্যার হিসাব আমার কাছে নেই, তবে আমরা একটা কমিটি করে দিয়েছি শ্রীজ্ঞানসিং সোহনপালকে চেয়ারম্যান করে। তারা রেকমেন্ডেশন করে দিলে আমরা এটা তাড়াতাড়ি করবার চেষ্টা করব।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** আপনি নিশ্চয়ই জানেন, সেখানে ফ্রেন্ড এক্সপার্টরা লবণ উৎপাদন বাড়াবার স্কীম করেছিলেন এবং বড় বড় ব্যবসায়ীরা উৎপাদন বাড়াবার জন্য উৎসাহী, কিন্তু দীর্ঘদিন ধরে এটা বণ্টিত হয় নি বলে লবণ উৎপাদন হচ্ছে না, এটা কি তাড়াতাড়ি করবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** রেকমেন্ডেশন পেলেই আমরা এটা করব।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** ব্যক্তিগতভাবে যারা দরখাস্ত করেছেন তাদের জমি দেওয়ার নীতি সরকার নিয়েছেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** কমিটির রেকমেন্ডেশনের উপর সেটা নির্ভর করছে। শ্রীজ্ঞানসিং সোহনপালকে চেয়ারম্যান করে এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে নিয়ে কমিটি করা হয়েছে। উই উইল একসেপ্ট দি রেকমেন্ডেশন অফ দি কমিটি।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এই ঘাটতি পূরণ করবার জন্য সরকারী উদ্যোগে কোন কারখানা কি স্থাপন করবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এটা নিয়ে চিন্তা করে দেখে বলব। এখানে ঠিক ৫ হাজার টন তৈরি হয়, ৫ লক্ষ টন যেটা দরকার সেটা প্রথমেই বলা যায় যে হওয়া সম্ভব নয়, তবে যতটা সম্ভব আমরা করবার চেষ্টা করব, এইটুকু বলতে পারি।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, এই প্রশ্নটা এই নিয়ে কয়েকবার হেল্ডওভার হয়ে গেল। এতবার হওয়া সত্ত্বেও ডিপার্টমেন্ট এটার ঠিকমত রিপ্লাই দিতে পারছে না। এটা স্যার একটু দেখবেন।

**Mr. Speaker:** I shall request the Hon'ble Minister to be ready with the answer on the next rotational day.

**Mr. Speaker:** Held over starred question No. 88 is again held over.

### শিল্প উপনগরী

***৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৩২৬।) **শ্রীনিতাইপদ সরকারঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার মফঃস্বলের কিছু এলাকাকে শিল্প উপনগরী হিসাবে গড়িয়া তুলিবার বিষয়টি বিবেচনা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, ঐরূপ কতগুলি নূতন শিল্প উপনগরী গড়ার কথা সরকার বিবেচনা করিতেছেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** (ক) হ্যাঁ।

(খ) আটটি। যথা—দুর্গাপুর, হলদিয়া, কল্যাণী, সাঁওতালদি, রামকেনালী, ফরাক্কা, শিলিগুলি, আসানসোল ও খড়্গপুর। এছাড়াও প্রত্যেক জেলাসদরের সন্নিকটবর্তী একটি করিয়া অঞ্চলকে শিল্প স্থাপনের উপযোগী করিয়া গড়িয়া তোলার কথাও সরকার চিন্তা করিতেছেন।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এই শিল্প উপনগরীতে কি কি কারখানা গড়ার পরিকল্পনা আছে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** বড়, মাঝারি, এবং ক্ষুদ্রশিল্প এখানে গড়ার পরিকল্পনা আছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** যে সমস্ত এলাকায় বেশী সংখ্যক উদ্বাস্তু পুনর্বাসন দেওয়া হয়েছে সেখানে এই শিল্প উপনগরী করার পরিকল্পনা আছে কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমরা পশ্চিমবাংলায় ৮টি গ্রোথ সেন্টার করেছি। এর কারণ হচ্ছে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি মেইনলি লোকেটেড হচ্ছে গ্রেটার ক্যালকাটা এরিয়া-তে। সারা পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি নেই। আমাদের নীতি হচ্ছে সমস্ত ডিস্ট্রিক্ট-এ ছড়িয়ে দেওয়া। সুতরাং যে ডিস্ট্রিক্ট-এ ছড়িয়ে দেব সেখানে যেমন রেফুউজি-র প্রশ্ন আছে, তেমন লোকাল আন-এমপ্লয়েড-দেরও প্রশ্ন আছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** ঝাড়গ্রাম ইত্যাদি ধরনের অনুন্নত এলাকাকে কেন্দ্র করে পরিকল্পনা হবে কিনা?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** মেদিনীপুরে হলদিয়াতে যেমন করা হয়েছে, তেমনি ঝাড়গ্রামেও করার কথা হচ্ছে একটা বোর্ড।

**শ্রীনিতাইপদ সরকারঃ** সুন্দরবনে হবে কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** সুন্দরবনে একটা বোর্ড করা হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** এখানে কেউ যদি কারখানা করতে চায়, তা হলে তাকে কি সুবিধা দেওয়া হবে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** প্রথমে আমরা ডেভেলপড ল্যান্ড দেবার চেষ্টা করব, রোড কম্যুনিকেশন-এর ব্যবস্থা করে দেব। বড় শিল্প যদি হয়, তা হলে রেল হেড করার চেষ্টা করব। ইলেকট্রিসিটি, জলের ব্যবস্থা করব। এগুলিকে বলে নেসেসারি ইনফ্রাস্ট্রাকচার এবং এগুলি আমরা করার চেষ্টা করব।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** এখানে যাঁরা কারখানা করতে চান সে রকম কত দরখাস্ত আপনাদের কাছে পেন্ডিং আছে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এইমাত্র বলা সম্ভব নয়।

**শ্রীসরোজ রায়ঃ** সুন্দরবন এলাকা একটি কন্টিগুয়াস এলাকা। ঝাড়গ্রাম একটা সাব-ডিভিসন। আপনাদের মেইনলি পলিসি ছিল ইকনমিক্যালি, সোস্যালি যে সমস্ত ব্যাকওয়ার্ড এরিয়া এবং স্পেশালি যেখানে শিডিউল্ড ট্রাইবস থাকে সেসব জায়গায় কাজ করবেন। মিডনাপুর ডিস্ট্রিক্ট-এ ঝাড়গ্রাম মহকুমা নিলেন। কিন্তু সুন্দরবন বলতে যেমন একটা বেল্ট নিয়েছেন সেরকম ঝাড়গ্রামের টোটাল বেল্ট কি নিয়েছেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** প্রশ্ন যা করা হয়েছে তারই পরিপ্রেক্ষিতে উত্তর দেওয়া হয়েছে। তবে মেদিনীপুর সম্বন্ধে যদি জিজ্ঞাসা করেন, তা হলে বলব কাঁথিতে সল্ট ডেভেলপ করার চেষ্টা করছি। হলদিয়াতে পেট্রো কেমিক্যাল কমপ্লেকস যেটা আড়াই মিলিয়ন টনস আছে সেটাকে সাত মিলিয়ন টন করার চেষ্টা করছি। এটা একটা গ্রোথ সেন্টার হয়ে উঠবে। ঝাড়গ্রামেও সেই রকমভাবে ইন্ডাস্ট্রি করার চেষ্টা করছি। এছাড়া এটাকে আলাদাভাবে ডেভেলপ করার জন্য চেষ্টা করা হয়েছে এবং তার জন্য আলাদা মিনিস্টার আছেন। এই হচ্ছে বর্তমানে মোটামুটি পরিকল্পনা।

[2-10—2-20 p.m.]

**শ্রীসরোজ রায়ঃ** আপনার বোধহয় স্মরণ আছে যেখানে ছোট ছোট ইন্ডাস্ট্রি গড়ে তোলার কথা সেখানকার কাঁচামাল সম্পর্কে আলোচনা করা হয়েছিল। মেদিনীপুর জেলার সদর মহকুমা ঝাড়গ্রামের ব্যাপক অঞ্চলে ফরেস্টভিত্তিক কতকগুলি ছোট ছোট কলকারখানা করা চলে, এ সম্বন্ধে আলোচনা হয়েছিল, যেমন পেপার মিলের জন্য কাগজ তৈরির মণ্ড তৈরি করার কারখানা। তখন কথা দিয়েছিলেন জঙ্গল এলাকায় যে কাঁচামালের সুযোগ আছে সেখানে এগুলি হওয়ার যথেষ্ট সম্ভাবনা আছে। সেজন্য জিজ্ঞাসা করছি ওখানে পেপার পাল্প মিল তৈরি করার কথা আপনি চিন্তা করছেন কিনা?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আগে যেটা বলেছিলাম উই উইল স্ট্যান্ডবাই দ্যাট। ঝাড়গ্রামে যে কাঁচামাল সহজলভ্য সেই অনুযায়ী করবার চেষ্টা করছি, আপনি যেটা বললেন সেই লাইনে আমাদের চিন্তা আছে।

**শ্রীবীরেন্দ্রবিজয় মল্লদেবঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ৮টি গ্রোথ সেন্টার হবে, এর মধ্যে বর্তমানে কতগুলি চালু হয়েছে সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমি বলেছি ৮টি গ্রোথ সেন্টার হবে, যেমন দুর্গাপুরে পেট্রো কেমিক্যাল কমপ্লেকস চালু হয়েছে, হলদিয়াতে রিফাইনারী কমপ্লিট হতে যাচ্ছে, ফার্টিলাইজার তৈরি হবে, কল্যাণীতে কল্যাণী স্পিনিং মিল রয়েছে, সাঁওতালদিতে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের পাওয়ার স্টেসন গড়ে উঠছে, ফরাক্কাতে এখন পর্যন্ত কিছু গড়ে উঠতে পারে নি, শিলিগুড়ি, আসানসোল এবং খড়্গপুরে কাজ বেশ কিছু এগিয়ে গেছে, সেখানে নতুন নতুন শিল্প তৈরি হয়েছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলিঃ** গ্রোথ সেন্টার সম্পর্কে যে কথা বললেন বনগাঁ মহকুমা বাস্তুহারা অধ্যুষিত অঞ্চল, এতদিন সীমান্ত বলে হাত দেন নি, কিন্তু আজকে সেই দুঃস্বপ্ন শেষ হয়েছে, এখন কি ডেভেলপমেন্ট স্কীমে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট সেখানে করাবার কোন পরিকল্পনা নেবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** এই ৮টি সেন্টার ছাড়া ২৪-পরগনা জেলায় কয়েকটি মহকুমার মাঝামাঝি জায়গায় গ্রোথ করবার কথা সরকার চিন্তা করছেন। ২৪-পরগনা জেলায় দুটি ভাগ আছে, নর্থ ও সাউথ। নর্থ ২৪-পরগনায় বসিরহাট, বনগাঁ ও বারাসতের মাঝখানে কোন জায়গায় গ্রোথ করবার চেষ্টা নিশ্চয়ই করব। সাউথ ২৪-পরগনায় সদর ডায়মণ্ডহারবার-এর কাছাকাছি কোন জায়গায় করবার চেষ্টা করা হবে। প্রত্যেক সাবডিভিসানে গ্রোথ সেন্টার করা সম্ভব নয়।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলিঃ** আপনার এই মাঝামাঝি কথাটা বলাতে আমাদের একটু আশংকা হল। কারণ কতকগুলি জায়গা বিকাশের স্তরে আছে, কিন্তু আমরা বিকাশের নিম্নতম স্তরে দাঁড়িয়ে আছি, সুতরাং এই মাঝামাঝি কথাটা দিয়ে বিচার করা যাবে না। যদি মাঝামাঝি করেন, তা হলে বিপদ আছে, মাঝামাঝি জায়গায় ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আছে। আগে সীমান্ত বলে যে ভয় পেতাম আজকে সেই ভয় নেই, সেজন্য বনগাঁর উপর নজর দেবার জন্য অনুরোধ রাখছি।

**সাগর মেলা**

***১০০।** (অনুমোদিত প্রশ্ন নং *১১২।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** স্বারষ্ট্র (ভ্রমণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৩ সালে সাগর দ্বীপ মেলায় (২৪-পরগনা) যাত্রী সংকোচনের সিদ্ধান্ত ছিল;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) গত ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালে উক্ত মেলায় কত যাত্রী গিয়াছিলেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) যাত্রী সমাগম আনুমানিক ৩,০০,০০০; ২,০০,০০০ এবং ৬,০০,০০০ জন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এটা যখন দেখছি যাত্রীসংখ্যা ক্রমে ক্রমে বেড়ে যাচ্ছে অর্থাৎ ১৯৭১ সালে থেকে ১৯৭৩ সালে ডাবল হয়েছে তখন এই মেলায় যাত্রীদের সংকুলানের জন্য কোন ব্যবস্থাপনার কথা ভাবছেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমি আগেই বলেছি, না।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** সংকুলানের জন্য যখন কোন ব্যবস্থা নেই তখন সংকুচিত করবার কোন ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** সংকুচিত করার কোন পরিকল্পনা নেই সরকারের। ফোর্থ ফাইভ-ইয়ার প্ল্যানের এটা লাস্ট ইয়ার। কাজেই ফিফ্‌থ ফাইভ-ইয়ার প্ল্যানে বাজেট প্রভিসন এই বিষয়ে কিছু করা যায় কিনা সেটা চিন্তা করব।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** পথঘাট যেগুলো রয়েছে সেগুলো অসুবিধাজনক, কাজেই যাত্রীসংখ্যা যে বাড়ছে তাদের থাকার ব্যবস্থার সঙ্গে সঙ্গে যাতায়াতের কথা ভাবছেন কিনা?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** যাতায়াতের ব্যাপারটা আমার পক্ষে বলা সম্ভব নয়। আপনি এই ব্যাপারে পি ডবলিউ ডি মিনিস্টারকে বলতে পারেন।

**Mr. Speaker:** This question is held over.

**বকখালিতে টুরিস্ট ক্যাম্প**

***১১০।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগনার বকখালিতে বর্তমানে টুরিস্ট ক্যাম্প কতগুলি আছে;

(খ) ইন্টার্নাল টুরিস্ট ও ফরেন টুরিস্টদের জন্য কোন আলাদা ব্যবস্থা আছে কিনা;

(গ) বর্তমান সরকার কার্যভার গ্রহণ করিবার পর বকখালিতে কতগুলি নূতন ক্যাম্প খোলা হইয়াছে;

(ঘ) এই বাবতে কত খরচ হইয়াছে এবং কোন্ বিভাগ এই টাকা দিয়াছে; এবং

(ঙ) ঐ ক্যাম্পগুলি কাহার তত্ত্বাবধানে তৈয়ারি হইয়াছে এবং উপস্থিত কাহার তত্ত্বাবধানে আছে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** (ক) ১৪টি।

(খ) না।

(গ) ১৪টি।

(ঘ) টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং ডিপার্টমেন্ট-এর অধীনে সুন্দরবন প্ল্যানিং সেল-কে পনের হাজার টাকা টুরিস্ট ডিপার্টমেন্ট দিয়াছে।

(ঙ) এই ক্যাম্পগুলি টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং-এর অধীনে সুন্দরবন প্ল্যানিং সেল-এর তত্ত্বাবধানে তৈয়ারি হইয়াছে এবং উপস্থিত ওই সেল-এর তত্ত্বাবধানে আছে।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, টুরিস্ট ডিপার্টমেন্ট যেটা আছে এবং প্যারালালি কান্ট্রি ডেভেলপমেন্ট এবং টাউন প্ল্যান ডিপার্টমেন্ট যেটা আছে এই দুজনেই কি তত্ত্বাবধান করবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** আমি তা বলি নি। পূজার সময় অনেকে যেতে পারেন একথা মনে করে আমাদের সুন্দরবন ডেভেলপমেন্ট-এর মন্ত্রিমহাশয় আমাকে বলেছিলেন যে, ওখানে যদি মধ্যবিত্ত বাঙ্গালী পরিবাররা যায় তার জন্য ব্যবস্থা করতে এবং তার জনাই এই ব্যবস্থা করা হয়েছে। দ্যাট উইল রিমেন আন্ডার দি কন্ট্রোল অ্যান্ড সুপারভিসন অব দি টুরিস্ট ডিপার্টমেন্ট।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** বাকী যেগুলো কাশীবাবুর তত্ত্বাবধানে রয়েছে সেটা কি ওঁদের তত্ত্ববধানেই থাকবে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** করা হয়েছে বলে আপাততঃ রয়েছে।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** আপাততঃ কি ওইভাবেই থাকবে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** যতক্ষণ পর্যন্ত না আমরা এক্সপ্যান্ড করতে পারছি ততক্ষণ পর্যন্ত ১৪টি টেন্ট-এর যে ব্যবস্থা রয়েছে সেটাই থাকবে।

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** ওই যে টেন্টগুলো রয়েছে সেখানে কি কোন পার্মান্যান্ট কনস্ট্রাকসন করবার পরিকল্পনা আছে?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** টেন্ট তো টেন্ট—টেন্ট ইজ টেন্ট, হাউ ক্যান বি ইট বি পার্মান্যান্ট?

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** টেন্ট তুলে সেখানে পার্মান্যান্ট কনস্ট্রাকসন করবার কোন পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রীতরুণকান্তি ঘোষঃ** যদি দেখি সেখানে যাত্রী সমাগম হচ্ছে, তা হলে নিশ্চয়ই কিছু করা হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** গত পূজার সময় যেটা হয়েছিল তাতে যাত্রী সমাগম হয়েছিল কি, যাতে পার্মানেন্ট কনস্ট্রাকসন করা যেতে পারে?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** তা বলা চলে না—তবে প্রথমে পাবলিসিটির জন্য অনেকে গিয়েছিলেন—কিন্তু অনেক অসুবিধার জন্য অনেকে কমপ্লেন করেছেন। তারপর যাত্রী সমাগম অনেক কমে গিয়েছিল। কিন্তু একথা ঠিক যে কলকাতা থেকে ৯০ মাইলের মধ্যে যদি সমুদ্রতীরবর্তী জায়গায় যেতে পারে, তা হলে অনেক যাত্রী হবে তাতে কোন সন্দেহ নেই।

But there are many difficulties.

এই ডিফিকালটি দূর করতে পারলে অনেক যাত্রী সমাগম বেশী হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই এবং এটা আমাদের করতে হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** তা হলে মন্ত্রিমহাশয়ের মতে যদি ইন্টারন্যাল ট্যুরিজিম ডেভেলপ করা যায়, তা হলে যাত্রী সমাগমের সম্ভাবনা আছে এবং হবে—এটা আমি জিজ্ঞাসা করছি আপনি কি অতি সত্বর যাতে এতো কম ডিসট্যান্সের ভিতর ইন্টারন্যাল টুরিজিম ডেভেলপ করতে পারে তার জন্য পার্মান্যান্ট স্ট্রাকচার করবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** এটাকে সেই অনুযায়ী ডেভেলপ করার পরিকল্পনা আমাদের আছে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** টেম্পোরারী স্ট্রাকচার-এর টেন্টগুলি হয়েছিল এখানে যারা গিয়েছিলেন তাদের জলকষ্ট এবং অন্যান্য মিনিমাম ডিমান্ড টেন্ট-এ যা থাকা উচিত সেগুলি ছিল না—এগুলি কি মাননীয় মন্ত্রিহাশয় অবগত আছেন?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** অনেকে থাকার জন্য গিয়েছিলেন এবং তারা কমপ্লেন করেছেন যে, যে সুবিধাসুযোগ থাকা দরকার তা তারা পান নি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** তা হলে এই টেম্পোরারী যেখানে দু-চার বছরের জন্য রেখেছেন যে সুযোগসুবিধার অভাব ছিল সে অভাবগুলি পূরণের জন্য কি ব্যবস্থা করবেন?

**শ্রীতরুণকান্তি ঘোষ:** এখানে যেভাবে যাত্রী সমাগম হবে সেইভাবে ডেভেলপ করার পরিকল্পনা আছে।

**রাজ্য বিদ্যুৎ বিভাগ ও পর্ষদে লোক নিয়োগ**

***১১১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০০।) **শ্রীভবানীপ্রসাদ সিংহ রায়:** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত এপ্রিল মাস, ১৯৭২ হইতে ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত বিদ্যুৎ বিভাগে ও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদে কতজন লোক নিয়োগ করা হইয়াছে, এবং কিভাবে নিয়োগ করা হইয়াছে;

(খ) নিযুক্ত ব্যক্তিদের জেলাওয়ারী হিসাব কি; এবং

(গ) ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রে নিয়োগের সময় স্থানীয় বেকার যুবকদের আবেদনের প্রতি গুরুত্ব দেওয়া হইয়াছে কিনা?

[2-20—2-30 p.m.]

**শ্রীসুনীতি চট্টরাজ:** (ক) বিদ্যুৎ বিভাগের একজন লোক অস্থায়ীভাবে নিয়োগ করা হইয়াছে। বিদ্যুৎ পর্ষদে নিম্নরূপভাবে ১,৩৮৯ জন লোক নিয়োগ করা হইয়াছে:

(১) নিয়মিতভাবে ৯৯৪ জন;

(২) ওয়ার্ক-চার্জড হিসাবে ১১৭ জন;

(৩) বাঁধা মাহিনাতে অন্তবর্তী কালীন: এবং (এড হক) ভিত্তিতে ২৭৮ জন।

(খ) নিযুক্ত ব্যক্তিদের জেলাওয়ারী হিসাব নিম্নরূপঃ

| জেলা | নিয়মিত ভাবে নিযুক্ত | ওয়ার্ক চার্জড হিসাবে নিযুক্ত | বাঁধা মাহিনাতে নিযুক্ত (কনসলিডেটেড পে) |
|---|---|---|---|
| বর্ধমান | ৭৬ | ১০ | |
| হুগলী | ৪৫ | ৪ | |
| হাওড়া | ৪৯ | ৮ | |
| কলিকাতা | ২৭৩ | ৩০ | ২৪১ জন শিক্ষার্থী ও ৩৭ জন করণিক বিক্রুটমেণ্ট সেল-র জন্য অন্তর্বর্তীকালীন ভিত্তিতে নিযুক্ত। |
| ২৪-পরগনা | ১২৬ | ৩৬ | |
| নদীয়া | ৩৪ | ৬ | |
| মুর্শিদাবাদ | ১৭ | ৪ | |
| মেদিনীপুর | ১১৭ | ২ | |
| বীরভূম | ৭৩ | .. | |
| পশ্চিম দিনাজপুর | ১০ | .. | |
| দার্জিলিং | ৬ | ১৫ | |
| জলপাইগুড়ি | ৫ | .. | |
| কুচবিহার | .. | .. | |
| মালদহ | ১৯ | ৩ | |
| বাঁকুড়া | ৬১ | .. | |
| পুরুলিয়া | ৮৩ | .. | |
| মোট | ৯৯৪ | ৯৯৭ | ২৭৮ |

(গ) উক্ত সময়ের মধ্যে ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রে কোন লোক নিয়োগ করা হয় নাই।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, ব্যান্ডেল তাপ-বিদ্যুৎ কেন্দ্রের চারপাশে বেকার যেসব যুবক রয়েছে, তারা এই জায়গায় বিশেষ করে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে চাকুরির জন্য অ্যাবেদন করেছিল এবং ডেপুটেশন দিয়েছিল, এবং এটা কি ঠিক যে, এই এলাকার কিছু কিছু লোককে ব্যান্ডেল থার্মাল পাওয়ার এলাকায় নিয়োগপত্র দেওয়া হয়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি, ১৯৭২ সালের এপ্রিল থেকে ৩১শে জানুয়ারি পর্যন্ত কোন রকম নিয়োগ করা হয় নি।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি যে ৭।৮।১০ দিনের মধ্যে কিছু কিছু ছেলেদের নিয়োগ করা হয়েছে, এটা ঠিক কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমার কাছে সে রকম তথ্য নাই।

**শ্রীবলাইলাল শেঠঃ** এই যে নিয়োগগুলি হয়েছে, সেটা কি সরকারী ঘোষণায় যেটা ছিল যে ১০ হাজারকে নেওয়া হবে, তার মধ্যে কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** তার অন্তর্ভুক্ত নয়।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** এটা কি জানাবেন, যে সমস্ত নিয়োগপত্র দেওয়া হয়েছে, তারা সকলেই টেকনিক্যাল হ্যান্ড কিনা?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** টেকনিক্যাল কি নন-টেকনিক্যাল, তার হিসাব এখানে নাই।

**শ্রীবলাইলাল শেঠঃ** বিদ্যুৎ পর্ষত যে ১৯৭২ সালের ডিসেম্বরের মধ্যে ১০ হাজার লোককে নিয়োগ করার কথা, সেই ১০ হাজারকে নিয়োগ কতদিন শুরু হয়েছে, যদি শুরু না হয়ে থাকে তবে কবে নাগাত শুরু হবে?

**মিঃ স্পীকারঃ**
That question does not arise.

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** যাদের নিয়োগ করা হয়েছে, সেটা কিভাবে হয়েছে, এদের আবেদনপত্র কিভাবে বাছাই হয়েছে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, যে সমস্ত আবেদনপত্র নেওয়া হয়েছিল, সেগুলি বাছাই করার জন্য দু-জন বিধানসভার সদস্য দিয়ে কমিটি করা হয়েছিল, তার মাধ্যমেই আবেদনপত্র বাছাই করা হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** এই দু-জন সদস্য কে কে?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমার একটু ভুল হয়েছে, একজন বিধানসভার সদস্য এবং আর একজন লোকসভার সদস্য।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এই লোকসভার সদস্য পদত্যাগ করেছেন এটা জানেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** তিনি থাকতে ইচ্ছুক নন এটা সবাই জানেন।

**শ্রীবলাইলাল শেঠঃ** এই যে দু-জনকে মনোনীত করা হয়েছিল, সেটা কি মন্ত্রিসভার সম্মতিতেই করা হয়েছিল?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** নিশ্চয়ই।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** এম এল এ-দের দিয়ে কমিটি গঠন করার পূর্বতন নজির আছে কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** তা জানি না, এটা করেছি এবং মন্ত্রিসভার অনুমতি নিয়েই করা হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** বিদ্যুৎ পর্ষদের সমস্ত নিয়োগ একজন মাত্র লোক দিয়ে করা যথেষ্ট অসুবিধা হবে কিনা এবং তার পক্ষে সামাল দেওয়া সম্ভব কিনা, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুনীতি চট্টরাজঃ** আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের সিলেকশন কমিটিতে বিধানসভার একজন মনোনীত সদস্য আছেন, আমরা সিলেকশন কমিটিকে রিকোয়েস্ট করেছিলাম, সে অনুরোধ তাঁরা রেখেছেন, এবং আমাদের একজন সদস্যকে তাঁরা সিলেকশন কমিটির অন্তর্ভুক্ত করেছেন। তিনি এবং অন্যান্য সিলেক্ট কমিটির সদস্যরা মিলে একসাথে উপযুক্ত ক্যান্ডিডেটদের নির্বাচন করবেন।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** যে সিলেকশন কমিটি হবে, তাকে তফসিলী এবং উপজাতির জন্য সংরক্ষিত আসন যা আছে, সেটা বিবেচনা করবার জন্য নির্দেশ দেওয়া হয়েছে কিনা?

**শ্রীস্নীতি চট্টরাজঃ** এই প্রশ্ন যদিও এখান থেকে আসে না তবু জানাচ্ছি যে, এ বিষয়ে নির্দেশ দিয়েছি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** অ্যাপয়েন্টমেন্ট দেবার আগে প্রার্থীদের কি পরীক্ষা নেওয়ার ব্যবস্থা করা হয়েছিল?

**শ্রীস্নীতি চট্টরাজঃ** সেটা এখন বলা সম্ভব নয়।

### ভূমিহীন কৃষকদের মধ্যে খাসজমি বন্দোবস্ত

***১২১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রীশিশিরকুমার সেনঃ** ভূমি সম্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের ডিসেম্বর পর্যন্ত কোন্ জেলায় কত একর খাসজমি কতজন ভূমিহীন কৃষকদের মধ্যে বন্দোবস্ত দেওয়া হইয়াছে;

(খ) বন্দোবস্ত দেওয়া জমির প্রজাদের উপর কতগুলি মোকদ্দমা পূর্বতন মালিক দায়ের করিয়াছেন; এবং

(গ) বন্দোবস্তপ্রাপ্ত প্রজার জমিতে স্বার্থরক্ষার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

[2-30—2-40 p.m.]

**শ্রীগুরুপদ খানঃ** (ক) একটি তালিকা টেবিলে রাখা হল।

(খ) ১,৬৩৩।

(গ) সরকারকে পক্ষভুক্ত করা হলে সরকারই মোকদ্দমা পরিচালনার দায়িত্ব গ্রহণ করেন।

১৯৭২ সালের অক্টোবর মাস পর্যন্ত

| জেলার নাম | রায়তি স্বত্বে বন্দোবস্ত দেওয়া জমির পরিমাণ (একর) | জমি বন্দোবস্ত প্রাপ্ত লোকের সংখ্যা | প্রজার উপর পূর্বতন মালিক কর্তৃক দায়ের করা মামলার সংখ্যা |
|---|---|---|---|
| বর্ধমান .. . | ১২,০৮০ | ২৭,৩৭৩ | ৩২৫ |
| বীরভূম .. .. | ৩,৮৯৯ | ৬,৬,৬১৭ | ৮ |
| বাঁকুড়া .. .. | ১২,৪০৬ | ১১,৭২৯ | ১৫ |
| মেদিনীপুর .. .. | ৭৪,৯১৫ | ১,০২,০২৪ | ১৩০ |
| হুগলী . .. | ১,০৭৮ | ২,৩৯৪ | ২ |
| হাওড়া .. .. | ২৭০ | ৯৩০ | ৬ |
| ২৪-পরগনা .. .. | ১৮,০০৭ | ২৯,৮৩৭ | ৮৫৮ |
| নদীয়া .. .. | ১,৫৩৫ | ২,৪৩৮ | ৩ |
| মুর্শিদাবাদ .. .. | ১০,৩০৬ | ২৯,৫১৭ | ৬৭ |
| জলপাইগুড়ি .. . | ৭,১৮০ | ৩,৬৮৫ | ১ |
| দার্জিলিং .. . | ২,৫৫৬ | ১,৬৭৭ | ... |
| মালদহ .. .. | ৯,২৯০ | ১৫.২৬০ | ১৮৮ |
| কুচবিহার .. .. | ৬,৯২৭ | ৮,৯৩২ | ... |
| পশ্চিম দিনাজপুর .. .. | ১৪,৯২৭ | ২১,১৪৭ | ১৪ |
| পুরুলিয়া .. .. | ১২,৭২৭ | ৯,৮৩২ | ১৬ |
| | ১,৯১,১০৬ | ৩,০৩,৩৬২ | ১,৬৩৩ |

**শ্রীশিশিরকুমার সেনঃ** যে সমস্ত জমি নির্দায় ও নির্দোষ পাওয়া যায় নি, অথচ ল্যান্ড অ্যাডভাইসরি কমিটি কর্তৃপক্ষ কর্তৃক যা বিলি করা হয়েছে সেইসব ক্ষেত্রে কেস হলে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রীগুরুপদ খাঁনঃ** সরকারকে পক্ষভুক্ত করা হলে মামলার দায়িত্বও সরকার গ্রহণ করে থাকেন।

**শ্রীবলাইলাল শেঠঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, জমি অ্যাডভাইসরি কমিটি বিলি করেছেন যা ১৯৬৭ ও ১৯৬৯ সালে দেখেছি জোতদারদের দেওয়া হয়েছিল, তাদের কাছে অ্যাডভাইসরি কমিটি ছাড়বার জন্য বলছেন, যেখানে তাঁরা ছাড়ছেন না, সেখানে কি ব্যবস্থা আপনি গ্রহণ করবেন?

**শ্রীগুরুপদ খাঁনঃ** যদিও এই প্রসঙ্গে এই প্রশ্ন ওঠে না, তবুও জানাচ্ছি, সরকারী খাস জমি যেভাবে আমাদের বন্দোবস্ত দেওয়ার বিধি আছে, সেই অনুসারে যদি বন্দোবস্ত কাউকে দেওয়া হয়, গরিব কৃষককে, তারপরেও যদি কোন জোতদার সেই জমি না ছাড়েন, জে এল আর ও-র কাছে জানালে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করা হয়, বন্দোবস্ত দেওয়া কৃষকদের কাছেই সেই জমি ফিরিয়ে দেওয়ার ব্যবস্থা তিনি করে থাকেন।

**শ্রীবলাইলাল শেঠঃ** যদিও সেই বিলিব্যবস্থা সম্বন্ধে জানি, কাগজে কলমে জমি কমিটি জে এল আর ও অফিস থেকে বিলি করে দেয়। কিন্তু অ্যাকচুয়াল প্লেস কোথায় কেউ আমরা জানি না। জে এল আর ও অফিস থেকে তা জানাবার ব্যবস্থা আছে কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** জমি বিলি করবার নীতি নিশ্চয়ই মাননীয় সদস্য অবগত আছেন। প্রত্যেকটি জে এল আর ও-কে নির্দেশ দেওয়া আছে, প্রত্যেকটি মাননীয় সদস্য সেই ভূমিবণ্টন কমিটির সদস্য যেদিন ভূমিবণ্টন কমিটির মিটিং বসবে তার ৭ দিন আগে সেই ল্যান্ডের পার্টিকুলার্স অ্যান্ড এলিজিবল ক্যাটেগরি-র জমির তালিকা দেওয়া হয়। মাননীয় সদস্যগণ সেসব নিষ্ঠাসহকারে দেখেশুনে যথাযথ জমি বিলি করেন, কাদের মধ্যে বিলি হবে সেসব আলোচনাদি করে বিলি করেন। এখন এখানে সে প্রশ্ন আসে না।

**শ্রীআফতাবুদ্দিন মণ্ডলঃ** এর আগে সরকারী জমির পরিমাণ নির্ণয়ের জন্য বি-ফর্মে জমির বিবরণ দেওয়ার কথা। যারা সেই বি-ফর্ম যথাযথ পূরণ করে জমা দেন নাই, কিন্তু তাদের জমি সরকারে ভেস্ট করেছে। এখন সেক্ষেত্রে কিভাবে সেই জমি বিলি করা হবে?

**শ্রীগুরুপদ খাঁনঃ** যে জমি ভেস্ট করা হয়েছে, সেই জমি ল্যান্ড ডিস্ট্রিবিউশান কমিটি বিলি করতে পারবেন, মেম্বারদের কাছে সেই জমির সমস্ত পার্টিকুলার্স কোন মিটিং বসবার ৭ দিন আগে পৌঁছে দেওয়া হয়। তার মধ্যে জমির সমস্ত বিবরণ দেওয়া থাকে।সেই জমি আপনাদের সুপারিশমত বণ্টিত হবে। বি-ফর্মের কোন কথা এখানে আসে না। দেখতে হবে আমাদের জমি ভেস্ট করেছে কিনা, বা ইনজাংশন করে বন্ধ করে দিয়েছে কিনা জোতদার। যেখানে কোন জোতদার কোর্টে গিয়েছে সেখানে আমাদের করার কিছু নাই।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি, যে সমস্ত জমি বন্দোবস্ত দেওয়া হয়, যখন ভূমিহীন কৃষকের বিরুদ্ধে মামলা মোকদ্দমা হয়, তখন সরকার পক্ষ যদি তাকে রক্ষা করার কোন ব্যবস্থা না করেন, তা হলে এই ভূমিহীন কৃষককে এই জমি বন্দোবস্ত দেবার কি সার্থকতা থাকতে পারে, দয়া করে জানাবেন কি?

**শ্রীগুরুপদ খাঁনঃ** মোটামুটি যে খাসগুলো হয় সবক্ষেত্রে ভেস্টেড হওয়ার পর সরকারকে পক্ষ করা হয়। মাননীয় সদস্যরা জানেন সেকসান ৪৪(২)(এ)-তে যেসব মোকদ্দমা হয় এই সিভিল সুট এবং সিভিল রুলের সংখ্যা ৮১ হাজার হবে। সব জায়গায় গরিব কৃষকদের হয় তা নয়।

**শ্রীগংগাধর প্রামাণিক:** মন্ত্রিমহাশয় একটা ফান্ডামেন্টাল রিপ্লাই দিয়েছেন। উনি বলেছেন, সাত দিন আগে খাস জমির লিস্ট দেওয়া হয়। মন্ত্রিমহাশয় নিশ্চয় অবহিত আছেন, এই রকম সাত দিন আগে লিস্ট দেওয়া হয় না। তার কারণ হচ্ছে, উপযুক্ত স্টাফ সেখানে নেই। আমরা যারা সভ্য আছি তাদের যেয়ে অফিসে গিয়ে লিস্ট তুলে কপি করার ব্যবস্থা করতে হয়। উনি যেটা বলছেন, নিয়ম আছে, সেটা কিন্তু প্রতিপালিত হয় না। সেইজন্য মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, যে সমস্ত অফিসে উপযুক্ত স্টাফ নেই সেই সমস্ত অফিসে উপযুক্ত স্টাফ দিয়ে যাতে জমি বণ্টনের ব্যবস্থা করা যায় তা করবেন কি?

**Shri Gurupada Khan:** Though the long speech made by Shri Pramanick does not relate to this question yet,

আমি অ্যাসিওর করতে চাই, যে সকল নির্দেশ দেওয়া আছে তা যদি কোন জে এল আর ও পালন না করে থাকেন, সেটা যদি পার্টিকুলার মাননীয় সদস্য জানেন নিশ্চয়ই তার যথোপযুক্ত প্রতিকার করা হবে। আর স্টাফের যেকথা বললেন সে সম্পর্কে বলতে চাই যে, বিভিন্ন জায়গায় স্টাফ দেওয়া হচ্ছে। তবে যদি কোন বিশেষ জায়গায় ভূমিবণ্টনের ব্যবস্থা সম্পর্কে কোন অসুবিধা হয়ে থাকে আমার কাছে দয়া করে আসবেন এবং অনেক মাননীয় সদস্য এসেছেন, তা হলে আমি যথোপযুক্ত ব্যবস্থা নেবো তা দূর করবার জন্য।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** যে সমস্ত জমির রায়তী বন্দোবস্ত দেওয়া হয়েছে তার মধ্যে বেশির ভাগ জমি দেখা যাচ্ছে পার্ট ভেস্টেড ল্যান্ড থাকে। তার বিলিবণ্টনের কি ব্যবস্থা করছেন?

**শ্রীগুরুপদ খাঁন:** মাননীয় সদস্যের অবহিতের জন্য জানাচ্ছি, অনেক জমি আছে যেগুলো পার্ট ভেস্টেড ল্যান্ড আছে যাতে সেগুলো ব্যবস্থা করা যায় সেজন্য ডিমার্কেট করার ব্যবস্থা নিয়েছি। একজন জে এল আর ও অফিসে ছিলেন, সেখানে এখন দু-জন করে দিচ্ছি যাতে তাড়াতাড়ি কাজ হয়। মাননীয় সদস্যদের আশ্বাস দিচ্ছি যে যা দরকার হবে তা যত তাড়াতাড়ি সম্ভব নিয়োগ করে দেব।

**শ্রীগংগাধর প্রামাণিক:** মন্ত্রিমহাশয় কি বলবেন যে, খাস জমি বিলির ব্যাপারে যে নির্দেশ আছে যে তফসিলী জাতি বা উপজাতি সম্প্রদায়ের লোকদের অগ্রাধিকার দেওয়া হবে এই জিনিসটা ভূমিবণ্টনের ক্ষেত্রে রাখা হচ্ছে কিনা বা সরকারের যারা অফিসার আছেন বা কমিটি মানছেন কিনা?

[2-40—2-50 p.m.]

**শ্রীগুরুপদ খাঁন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রত্যেক মাননীয় সদস্যই রেসপনসেবল, আমি অত্যন্ত সম্মানের সঙ্গে অনুরোধ করছি, পশ্চিমবাংলায় বিশেষ করে যে ব্যবস্থা রয়েছে অন্যান্য স্টেটে কি ব্যবস্থা আছে তা জানি না, তাঁরা প্রত্যেকেই ভূমিব্যবস্থার সঙ্গে জড়িত রয়েছেন--সরকার থেকে নির্দেশ রয়েছে যে তফসিলী জাতি বা ল্যান্ড-পুয়োরস্ যারা রয়েছেন তাদের দেওয়ার জন্য এবং তাদের তাদের দায়িত্ব রয়েছে, আমি অনুরোধ করছি, তাঁরা যেন সেই দায়িত্ব পালন করেন।

**শ্রীগংগাধর প্রামাণিক:** প্রত্যেক ব্লকে বা অঞ্চলে তফসিলী জাতি এবং উপজাতীয়দের যারা সেখানে রয়েছেন, তাদের কোন রেকর্ড আছে কিনা?

**শ্রীগুরুপদ খাঁন:** রেকর্ড থাক বা না থাক যদি ৭ দিনের আগে আবেদন করেন তাদের পার্টিকুলার্স যদি পান সেটা যেন আপনারা লক্ষ্য করেন। সরকারের পরিষ্কার নির্দেশ আছে তফসিলী জাতি বা উপজাতীয় যারা রয়েছেন বা গরিব যারা রয়েছেন তাদের প্রতি লক্ষ্য রেখে যেন তাঁদের দায়িত্ব পালন করেন।

**শ্রীশিশিরকুমার সেন:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, ভূমিবণ্টন করতে গিয়ে যে বিশেষ অবস্থায় পড়তে হয় সেটা হল ভূমিবণ্টনের পর দেখা যায় যে, জমির মালিক বলছেন যে, তিনি বি-ফর্ম জমা দিয়েছেন—এমন কি অ্যাকনলেজমেন্ট রিসিট পর্যন্ত তারা দিচ্ছে। এদিকে সেটেলমেন্ট ডিপার্টমেন্ট বলছেন ভেস্ট করে গেছে—এই অবস্থায় অ্যাডভাইসরি কমিটির মেম্বার হিসাবে আমাদের কি করণীয় সেটা বলবেন কি?

**শ্রীগুরুপদ খাঁন:** ভূমিবণ্টন ব্যবস্থা একটি গুরুত্বপূর্ণ ব্যাপার। আজকে পল্লী অঞ্চলে যেভাবে কাজ হচ্ছে তাতে মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বলছি যে, ল্যান্ড সরকারের হাতে এসেছে সেখানে বি-ফর্ম দিয়েছে, কি না দিয়েছে, সেটা দেখার ব্যাপার নয়। আমাদের সেটেলমেন্ট ডিপার্টমেন্ট তার কোয়াসি-জুডিসিয়াল পাওয়ারে যে জমিকে ভেস্ট বলে ডিক্লেয়ার করেছে—যেখানে জে এল আর ও এই রকম রিপোর্ট দিচ্ছে তারা পজেসন নিযেই দিচ্ছে। রেভিনিউ অফিসার তার ক্ষমতাবলে নিশ্চয় সেটা বণ্টন করবেন। তারপর সেখানে কোন যদি আপত্তি থাকে, জে এল আর ও নিশ্চয় তার জন্য ব্যবস্থা অবলম্বন করবেন আমাদের সরকারের তরফ থেকে। তবে যদি ইনজাংশন করে, তা হলে আমরা কিছু করতে পারি না।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, ভূমি যে বিতরণ করা হচ্ছে পল্লী অঞ্চলের মজুরদের মধ্যে, সেখানে দেখা যাচ্ছে যে, সেটেলমেন্ট ডিপার্টমেন্ট কাগজে-কলমে জমিকে ভেস্ট করছে তারপর কোন ফিজিক্যাল পজেসন না নিয়ে বিলি করছে। ফল হচ্ছে এই যে, ঐ পল্লী অঞ্চলের দীন মজুররা সেই জমি নিয়ে তাদের দৈনিক কোর্টে কেস-এর জন্য আসতে হচ্ছে, তাদের থালা-ঘটি-বাটি বিক্রি করে কোর্টে আসতে হচ্ছে। তারা বলছে, এই রকম জমি আমাদের দরকার নেই। যাতে ফিজিক্যাল পজেসন নিয়ে ঐ জমি তাদের মধ্যে বিলি করা হয় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রীগুরুপদ খাঁন:** আমাদের সেটেলমেন্ট ডিপার্টমেন্ট ভেস্টেড ল্যান্ডের ফিজিক্যাল পজেসন নিয়েই সেই জমি বণ্টনের লিস্ট দেন একথা আমি পরিষ্কারভাবে মাননীয় সদস্যদের জানিয়ে দিতে চাই এবং তাঁদের অনুরোধ করছি যে, জে এল আর ও-এর অফিস থেকে সেই পজেসন নেওয়া জমি উপযুক্তভাবে বিলি ব্যবস্থা করে যেন তাঁদের দায়িত্ব পালন করেন।

## STARRED QUESTIONS

### (to which written answers are laid on the Table)

#### সমবায় ব্যাঙ্ক

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫০।) **শ্রীবীরেশ্বর রায়:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট কতগুলি সমবায় ব্যাঙ্ক আছে;

(খ) এই ব্যাঙ্কগুলির কোনটি কত টাকা ৩১শে ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত দাদন করিয়াছিল; এবং

(গ) গত ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কত টাকা আদায় হইয়াছে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) একটি রাজ্য সমবায় ব্যাঙ্ক এবং ২১টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং এছাড়াও ২৩০টি প্রাথমিক সমবায় ব্যাঙ্ক আছে বলা চলে।

(খ) ১লা জানুয়ারী, ১৯৭২ হইতে ৩১শে ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত দাদনের পরিমাণ নিম্নরূপঃ

রাজ্য সমবায় ব্যাঙ্ক ৫৫১·২৮ লক্ষ টাকা, ২১টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক মোট ৩৫২·৩৪ লক্ষ টাকা (ব্যাঙ্কভিত্তিক বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।)

**২৩০টি প্রাথমিক সমবায় ব্যাঙ্কের মধ্যে ৬৬টির যাহাদের সম্বন্ধে তথ্য পাওয়া গিয়াছে, মোট দাদনের পরিমাণ ২৬;২০ কোটি টাকা।**

(গ) আদায়ের পরিমাণ নিম্নরূপঃ

**রাজ্য সমবায়** ব্যাঙ্ক (১লা জানুয়ারী, ১৯৭২ হইতে ৩১এ জানুয়ারী, ১৯৭৩) ৭২৩·৩৪ লক্ষ টাকা। ২১টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক (১লা জুলাই ১৯৭২ হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭৩) মোট ২০৮;৫০ লক্ষ টাকা। (ব্যাঙ্কভিত্তিক বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।) ৬৬টি প্রাথমিক সমবায় ব্যাঙ্কের আদায়ের পরিমাণ (১লা জানুয়ারী, ১৯৭২ হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত) মোট১৮;৬১ কোটি টাকা।

### তাঁতিদের ন্যায্যমূল্যে সূতা সরবরাহ

***২৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫।) **শ্রীগণেশ হাটুই:** কুটির এবং ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে, পশ্চিমবাংলায় বর্তমানে সূতার দাম অত্যধিক বৃদ্ধি পাওয়ায় তন্তুবায় শিল্পীরা অশেষ দুর্ভোগ ভোগ করিতেছেন;

(খ) অবগত থাকিলে, সরকার এই শিল্পীদের বাঁচানোর জন্য কি ব্যবস্থা করিয়াছেন; এবং

(গ) হুগলী জেলার জাঙ্গিপাড়া থানার অন্তর্গত রাজবলহাট, আঁটপুর, জাঙ্গিপাড়া, কোতলপুর ও রসিদপুর অঞ্চলের তাঁতিদের ন্যায্যমূল্যে সূতা সরবরাহের জন্য সরকার কোন ব্যবস্থা করিতেছেন কিনা এবং করিয়া থাকিলে, তাহা কি.

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) পশ্চিমবাংলায় বর্তমানে সূতার দাম অত্যধিক বৃদ্ধি পাওয়ায় তন্তুবায় শিল্পীরা যে বিশেষ সমস্যার সম্মুখীন হইয়াছেন সে সম্পর্কে সরকার অবহিত আছেন।

(খ) এই সমস্যার সমাধানের জন্য সরকার নিম্নলিখিত ব্যবস্থাসমূহ গ্রহণ করিয়াছেনঃ-

(১) সরকার এ পর্যন্ত ভারত সরকার কর্তৃক প্রচলিত ইয়ার্ন পুল স্কীম এবং ভলান্টারী স্কীম মারফত পশ্চিমবঙ্গে প্রায় ২৮ লক্ষ কেজি সূতা বিভিন্ন তাঁতশিল্প সমবায় রেজিস্টার্ড অ্যাসোসিয়েসন প্রভৃতিকে বণ্টন করিয়াছেন।

(২) আরও বেশি সংখ্যক সমবায় সমিতি ও রেজিস্টার্ড অ্যাসোসিয়েসন গঠন করিয়া এই সূতা বণ্টন প্রকল্পের আওতায় আনিতে যথাসাধ্য চেষ্টা করিতেছেন।

(৩) সূতা উৎপাদনকারী মিলগুলি হইতে আরও অধিক পরিমাণে সূতা পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছে।

(৪) সর্বভারতীয় ক্ষেত্রে সূতার দাম একই প্রকার ধার্য করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছে।

(গ) ন্যায্যমূল্যে সূতা সরবরাহের জন্য ভারত সরকারের নিকট হইতে ইয়ার্ন পুল স্কীম ও ভলান্টারী স্কীমের মাধ্যমে যে সূতা পাওয়া গিয়াছে তদনুসারে রাজবলহাট এলাকায় ৫,২০০ কেজি ও রসিদপুর এলাকায় ১,২০০ কেজি সূতা বরাদ্দ করা হইয়াছে।

### Erosion of a wide area of Jalpaiguri district

***241.** (Admitted question No. *469.) **Shri A. H. BESTERWITCH:** Will the Minister-in-charge of the Irrigation and Waterways Department be pleased to state—

(a) if the Government is aware of the large-scale erosion of a wide area of Jalpaiguri district; and

(b) if so, the concrete steps taken by the Government to prevent this erosion?

**The Minister for Irrigation and Waterways Department:** (a) Yes.

(b) State Government are executing schemes involving raising and widening of embankments construction of spurs and other protective anti-erosion measures according to availability of funds.

**বন্ধ এঞ্জলো ব্রাদার্স লিমিটেড**

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) **শ্রীশরৎচন্দ্র দাস:** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) এঞ্জলো ব্রাদার্স লিমিটেড লাক্ষা-গালা বিদেশে রপ্তানির শতকরা কত ভাগ রপ্তানি করিয়া থাকে;

(খ) সরকার কি অবগত আছেন যে, এ কোম্পানী বর্তমানে বন্ধ থাকায় উহার প্রায় বারো শতাধিক শ্রমিক বেকার হইয়া পড়িয়াছেন, এবং

(গ) অবগত থাকিলে, (১) বন্ধের কারণ কি, এবং (২) সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) শতকরা প্রায় ৪০ ভাগ।

(খ) কোম্পানী বর্তমানে বন্ধ নাই। তবে কাজ খুব সুষ্ঠুভাবে চলিতেছে না। কারণ পরিচালন ব্যবস্থায় মালিকানার স্বত্ব লইয়া দীর্ঘকাল হাইকোর্টে মামলা চলিতেছে।

(গ) (১) এ প্রশ্ন উঠে না।

(২) এ প্রশ্নও উঠে না। তা ছাড়া বিষয়টি বিচারাধীন থাকায় বর্তমানে সরকারের কিছুই করণীয় নাই।

**বেলডাঙ্গা থানার অন্তর্গত অঞ্চলে সমবায় সমিতি**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বেলডাঙ্গা থানায় বর্তমানে কতগুলি সমবায় সমিতি আছে,

(খ) গত দুই বৎসরে ঐ থানায় কতগুলি সমবায় সমিতি লিকুইডেশনে গিয়াছে ও তাহাদের নাম কি; এবং

(গ) ঐ লিকুইডেশনের দরুন ক্ষতির পরিমাণ কত?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ৮৪টি।

(খ) ১১টি, যথা:--

(১) বাজারসাউ কৃষি ঋণদান সমিতি;

(২) রামনগর বাছরা ইউনিয়ন কো-অপারেটিভ এগ্রিকালচারাল ক্রেডিট সোসাইটি লিঃ;

(৩) তেঘরি সমবায় কৃষি-উন্নয়ন সমিতি লিঃ;

(৪) পূর্বশক্তিপুর সমবায় কৃষি-উন্নয়ন সমিতি লিঃ,

(৫) পোর দোয়াড়া যৌথ ব্যাঙ্ক;

(৬) রামেশ্বরপুর পশ্চিমপাড়া সমবায় কৃষি-উন্নয়ন সমিতি লিঃ;

(৭) খিদিরপুর সমবায় কৃষি-উন্নয়ন সমিতি লিঃ,

(৮) কাঁটাগাছি সমবায় কৃষি-উন্নয়ন সমিতি লিঃ;

(৯) বনমালীপুর কৃষি-ঋণদান সমবায় সমিতি;

(১০) মির্জাপুর সমবায় কৃষি-উন্নয়ন সমিতি; এবং

(১১) সেকেন্দারপুর সমবায় সমিতি।

(গ) চার হাজার এক শত উনচল্লিশ টাকা সাতাত্তর পয়সা।

### অসেচ এলাকা হইতে খাজনা আদায়

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪২।) **শ্রীশঙ্করদাস পালঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর থানার ১৫৬টা মৌজার মধ্যে যে ৪২টি মৌজাকে সেচএলাকাভুক্ত বলিয়া ঘোষণা করা হইয়াছে তাহার মধ্যে ৩টি মৌজা যথা, বিলচৌটি, নিশ্চিন্তপুর ও বহুরুল মৌজাগুলিতে আদৌ সেচব্যবস্থা নাই এবং বাকী ৩৯টি মৌজাকে আংশিকভাবে সেচব্যবস্থার আওতায় আনা হইলেও ঐসমস্ত অর্থাৎ ৪২টি মৌজারই কৃষকগণের নিকট হইতে তিন গুণ হারে বর্ধিত খাজনা আদায় করা হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের ১লা জুলাই ১৯৭১ তারিখের ৭৩৫২ এল রেফ নং নোটিফিকেশন বলে বহরমপুর থানার ৩৮টি (৪২টি নহে) মৌজাকে সেচ এলাকা হিসাবে ঘোষণা করা হইয়াছে। ঐ ৩৮টি মৌজার মধ্যে বিল চৌটি, নিশ্চিন্তপুর ও বহুরুল মৌজা তিনটি পড়ে না। কাজেই ঐ তিনটি মৌজায় ৩ গুণ হারে খাজনা আদায় করার প্রশ্ন ওঠে না। বহরমপুর থানার যে ৩৮টি মৌজা উপরি-উক্ত নোটিফিকেশন-এর আওতাভুক্ত, সেই এলাকার কোন জমি যদি প্রকৃতই সেচের সুযোগ না পায় তবে সাবডিভিশনাল ল্যান্ড রিফর্মস অফিসার প্রয়োজনীয় তদন্তের পর সে জমি প্রজ্ঞাপিত সেচ এলাকার বহির্ভূত বলিয়া সিদ্ধান্ত লইতে পাবেন। এ বিষয়ে প্রয়োজনীয় নির্দেশ আগেই দেওয়া হইয়াছে।

### সুবর্ণরেখা নদীর জলপ্রবাহে বাধা

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৩।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) সরকার কি অবগত আছেন যে, (১) উড়িষ্যা কোস্ট ক্যানেলে (কাঁথি মহকুমার অন্তর্গত) সুবর্ণরেখা নদীর জল প্রবাহিত থাকায় ঐ ক্যানেলের দুই পার্শ্বে রামনগর, কাঁথি ও এগ্রা থানার অধিবাসীগণ বর্তমান বৎসরে অধিক উৎপন্নশীল ধানের চাষ করিয়াছেন;

(২) উড়িষ্যা সরকার ঐ খালের পঙ্কোদ্ধারের জন্য উড়িষ্যার অন্তর্গত ভোগরাই লকগেটের নিকট বাঁধ দিবার পুরিকল্পনা গ্রহণ করিয়াছেন; এবং (৩) এই বাঁধ হইলে জলের প্রবাহ বন্ধ হইবে এবং ফসল নষ্ট হইবে এই আশঙ্কায় উল্লিখিত এলাকার অধিবাসীদের যাঁহারা অতিকষ্ট করিয়া চাষ করিয়াছেন, তাঁহাদের মনে দারুণ হতাশার সঞ্চার হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, এই সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহোদয়ঃ** (ক) (১), (২) এবং (৩) হ্যাঁ।

উড়িষ্যা সরকার কর্তৃক এই বৎসর উড়িষ্যার অন্তর্গত ঐ খালের সংস্কারকার্য আরম্ভ হওয়ায় জলসরবরাহ ব্যাহত হইয়াছে।

(খ) উড়িষ্যা সরকারকে এই সংস্কারকার্য ১৯৭৩ সালের এপ্রিল মাস পর্যন্ত স্থগিত রাখিতে অনুরোধ করা হইয়াছে। কিন্তু ঐ পক্ষ হইতে এখনও কোন সাড়া পাওয়া যায় নাই।

**বেকার যুবকদের ক্ষুদ্রশিল্প গঠনে সহায়তা**

***২৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪।) **শ্রীনিতাইপদ সরকারঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বেকার যুবকদের ক্ষুদ্রশিল্প গঠনের সহায়তার জন্য আর্থিক ও অন্যান্য সাহায্য দানের বিষয় সরকার পরিকল্পনা করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি কি প্রকল্প গ্রহণের বিষয় বিবেচনা করিতেছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ। কেন্দ্রীয় সরকারের উদ্যোগে বেকার যুবকদের ক্ষুদ্রশিল্প গঠনেব সহায়তার জন্য আর্থিক ও অন্যান্য সাহায্যদানের প্রকল্প গ্রহণ করা হইয়াছে।

(খ) ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালে নিম্নলিখিত প্রকল্পগুলি কুটির ও ক্ষুদ্রশিল্প দপ্তর মারফত গ্রহণ করা হইয়াছেঃ

(১) কারিগরীকদের জন্য সমবায় গঠন (টেকনিশিয়ানস কো-অপারেটিভ);

(২) ইন্ডাস্ট্রিয়াল এস্টেট;

(৩) কমার্শিয়াল এস্টেট গঠন;

(৪) ভাড়া-খরিদ পদ্ধতিতে যন্ত্রপাতি সরবরাহ (হায়ার-পারচেজ অব মেশিনারি);

(৫) শেয়ার মূলধনে লগ্নী (ইকুইটি পার্টিসিপেশন); এবং

(৬) কারিগরিকদের শিল্পোদ্যম প্রশিক্ষণ ব্যবস্থা (এন্ট্রেপ্রেনারসীপ ট্রেনি)।

**জমির খাজনা মকুব**

***২৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৬২৮।) **শ্রীরজনীকান্ত দলুইঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তিন একর পর্যন্ত জমির খাজনা স্থায়িভাবে মকুব করিবার সিদ্ধান্ত সরকার গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, (১) উক্ত সিদ্ধান্তের ফলে পশ্চিমবঙ্গের কতজন দরিদ্র কৃষক উপকৃত হইয়াছেন; এবং (২) সরকারের আর্থিক ক্ষতির পরিমাণ কত?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) যে পরিবারের মোট জমির পরিমাণ ৩ একর বা তার চেয়ে কম, সে পরিবারের রায়তদের খাজনা ছাড় দেওয়ার নিমিত্ত যথাযথ বিধান পশ্চিমবঙ্গ ভূমিসংস্কার আইনে রাখা হয়েছে।

(খ) (১) আনুমানিক ৪৬ লক্ষ রায়ত উপকৃত হবেন।

(২) আনুমানিক দেড় কোটি টাকা।

**মহম্মদবাজার ব্লকে খাজনা আদায়**

***২৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৬।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** ভূমি সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বীরভূম জেলার অন্তর্গত মহম্মদবাজার ব্লকে যদিও সামান্য অংশ সেচ এলাকাভুক্ত, কিন্তু সমগ্র এলাকায় সেচ এলাকা মত খাজনা আদায়ের আদেশ দেওয়া হইয়াছে; এবং

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি?

**ভূমি সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) ময়ূরাক্ষী জলাধার প্রকল্পের সেচযোগ্য এলাকার অন্তর্ভুক্ত হওয়ায় মহম্মদবাজার থানার অন্তর্গত জমি সেচ সেবিত বলিয়া প্রজ্ঞাপিত করা হইয়াছে। অবশ্য প্রজ্ঞাপিত সেচযোগ্য এলাকার কোন জমি যদি প্রকৃতই সেচের সুযোগ না পায় তবে সাব-ডিভিশনাল ল্যান্ড রিফর্মস অফিসার প্রয়োজনীয় তদন্তের পর সে জমি প্রজ্ঞাপিত এলাকার বহির্ভূত বলিয়া সিদ্ধান্ত লইতে পারেন। এ বিষয়ে প্রয়োজনীয় নির্দেশ আগেই দেওয়া হইয়াছে।

**বর্গাদার উচ্ছেদ**

***২৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৭।) **শ্রীনির্মলকৃষ্ণ সিনহাঃ** ভূমি সম্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্গাদার উচ্ছেদবিরোধী আইন থাকা সত্ত্বেও গ্রামে গ্রামে জোতদাররা বর্গাদার উচ্ছেদ করছে; এবং ভয়ে বর্গাদাররা তাঁদের নাম রেকর্ড করাতে পারছে না; এবং

(খ) অবগত থাকলে, বর্গাদারদের স্বার্থরক্ষার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ভূমি সম্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) উভয় বিষয়েই সাধারণভাবে অভিযোগ সরকারের গোচরে এসেছে।

(খ) যে সকল বর্গাদারের নাম এখনও রেকর্ডভুক্ত হয় নাই তাঁহাদের নাম রেকর্ডভুক্ত করার জন্য সমস্ত জিলা আধিকারিককে বিশেষ উদ্যোগ গ্রহণ করতে বলা হয়েছে। তহশীলদারেরা বাড়ি বাড়ি ঘুরে বর্গাদারের নাম ও বর্গা জমির বিবরণ সংগ্রহ করতে আরম্ভ করেছেন। তাঁদের রিপোর্টের ভিত্তিতে সার্কেল ইন্সপেকটারের তদন্তের পর যেসব বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করা হয় নাই তাঁদের নাম রেকর্ডভুক্ত করা সম্ভব হবে।

বর্গাদারদের স্বার্থরক্ষার জন্য প্রয়োজনীয় বিধান ভূমিসংস্কার আইনে আছে। বে-আইনীভাবে যাঁরা বর্গাদার উচ্ছেদ করবেন তাঁদের শাস্তির ব্যবস্থাও আইনে আছে। বর্গাদারদের অধিকার এবং বে-আইনী উচ্ছেদের প্রতিকার কি কি তাহা বিশদভাবে বর্ণনা করে পুস্তিকা প্রচারের ব্যাপক ব্যবস্থাও করা হইয়াছে।

**মজে যাওয়া কাফরো খাল**

***২৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হুগলি জেলার চণ্ডিতলা থানার অন্তর্গত আঁকুনি গ্রামে মাঝ দিয়ে প্রবাহিত বহু পুরাতন কাফরো খালটি মজে যাওয়ায় ঐ খালটিতে প্রতিবছর ডি ভি সি-র জল ছাড়ার ফলে ঐ এলাকার মাঠগুলো প্লাবিত হয় এবং আঁকুনি ও কল্যাণবাটী গ্রাম দুটির প্রভূত ক্ষতি হয়; এবং

(খ) অবগত থাকলে, তাহার প্রতিকারকল্পে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকলে, তাহা কি ও কবে নাগাত কার্যকর হবে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মৌজা ম্যাপে ঐ খাল নামে কোন খালের উল্লেখ নাই। আকুনি ও কল্যাণবাটি গ্রামের মধ্যে কিছু অংশ অত্যন্ত নীচু হওয়ায় এবং সেই স্থানে জল নিকাশের সুবন্দোবস্ত না থাকায় প্রবল বর্ষণের সময় ঐ স্থানে জল নিকাশের বিলম্ব হয়।

(খ) নিকাশি ব্যবস্থার উন্নতি সম্বন্ধে পরীক্ষা-নিরীক্ষা চালানো হইতেছে।

### দুর্গাপুর প্রকল্পের কোকচুল্লী

***২৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** পাবলিক আন্ডারটেকিংস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর প্রকল্পের কোকচুল্লীতে বর্তমানে কতগুলি ব্যাটারি আছে,

(খ) উক্ত ব্যাটারির মধ্যে প্রতিটি ব্যাটারির উৎপাদন ক্ষমতা কত,

(গ) কতগুলি ব্যাটারি বর্তমানে সচল আছে; এবং

(ঘ) ১৯৭২ সালের ১লা জানুয়ারী হইতে ১৯৭৩ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত প্রতি-মাসে উৎপাদন (কিলোওয়াটস) কত?

**পাবলিক আন্ডারটেকিংস বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) মোট ৪টি ব্যাটারি আছে।

(খ) প্রতিটি ব্যাটারির বার্ষিক উৎপাদন ক্ষমতা ১,৫৮,৭৩০ এম-টি।

(গ) ৪টি ব্যাটারির সবকয়টিই সচল আছে।

(ঘ) ব্যাটারি উৎপাদনের একক কিলোওয়াটে প্রকাশ করা হয় না উহা প্রকাশ করা হয় এম-টি অর্থাৎ মেট্রিক টনে।

১লা জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত প্রতি মাসে উৎপাদন (মেট্রিক টন) নিম্নে দেওয়া হইলঃ—

| মাসের নাম | মেট্রিক টন মোট উৎপাদন |
| --- | --- |
| জানুয়ারী, ১৯৭২ | ৩৯,৪১৩·২২ |
| ফেব্রুয়ারী, ১৯৭২ | ৩৫,১৫৯·১১ |
| মার্চ, ১৯৭২ | ৩৮,৫৬৪·৬৮ |
| এপ্রিল, ১৯৭২ | ৩৬,৮৮২·২৩ |
| মে, ১৯৭২ | ৪০,৮০৩·০৭ |
| জুন, ১৯৭২ | ৪০,৩০৫·৬৫ |
| জুলাই, ১৯৭২ | ৪৪,৭৩৮·৫৪ |
| অগাস্ট, ১৯৭২ | ৪৪,০০৭·০৪ |
| সেপ্টেম্বর, ১৯৭২ | ৩৮,৭৬৯·৫০ |
| অক্টোবর, ১৯৭২ | ৪০,০৭১·৫৭ |
| নভেম্বর, ১৯৭২ | ৩৮,৪১৮·৩৮ |
| ডিসেম্বর, ১৯৭২ | ৪২,৯০৯·৭৯ |
| জানুয়ারী, ১৯৭৩ | ৪৪,৪৮৯·৮৩ |

### লালবাগে ট্যুরিস্ট লজ

***২৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৪।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** স্বরাষ্ট্র (ভ্রমণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, প্রচুরসংখ্যক ট্যুরিস্ট মুর্শিদাবাদে বেড়াইতে আসেন; এবং

(খ) অবগত থাকিলে, লালবাগে একটি ট্যুরিস্ট লজ নির্মাণের কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে, কবে নাগাত তাহা নির্মাণ করা হইবে?

**স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) পর্যটকরা মুর্শিদাবাদে যায় এটা সরকারের জানা আছে।

(খ) চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনায় ট্যুরিস্ট লজ নির্মাণ করিবার কোন পরিকল্পনা নাই।

### Damage to the Tea Gardens in Jalpaiguri district

***253.** (Admitted question No. *470.) **Shri A. H. BESTERWITCH:** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) if the Government is aware of the large-scale damage to many tea gardens of Jalpaiguri district caused by the recent flood; and

(b) if so, the steps taken by the Government in this respect?

**The Minister for Commerce and Industries Department:** (a) Government have not received any petition from the tea gardens about any damage due to recent floods. The Government enquired from the Tea Board also. They also did not receive any such representation.

(b) Does not arise.

### মুর্শিদাবাদ জেলায় রায়তী বন্দোবস্ত

***২৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৩।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কত জমি রায়তী বন্দোবস্ত দেওয়া হইয়াছে; এবং

(খ) যাঁদের রায়তী বন্দোবস্ত দেওয়া হইয়াছে তাঁরা সকলেই উক্ত জমি নিজ দখলে রাখিয়া চাষ করিতেছেন কিনা এ বিষয়ে সরকারের কোন সংবাদ আছে কি?

**ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ১৩,৭২৮·৯৮ একর।

(খ) কোন রায়ত তাঁর জমি নিজ দখলে রেখে চাষ করিতেছেন না এরূপ কোন সংবাদ পাওয়া যায় নাই।

### বাঁকুড়া জেলায় জরিপ কাজ

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** ভূমি সদ্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলায় বর্তমানে জরিপের কাজ বন্ধ আছে; এবং

(খ) সত্য হইলে, কবে হইতে ঐ কাজ বন্ধ আছে এবং বন্ধ থাকিবার কারণ কি?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### ঝালদার টুরিস্ট লজ

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রীশরৎ দাস:** স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পুরুলিয়া জেলার ঝালদায় 'টুরিস্ট লজ' নির্মাণের কাজ কতদূর অগ্রসর হইয়াছে এবং চলতি আর্থিক বৎসরে ঐ কাজের জন্য কত টাকা খরচ করা হইবে; এবং

(খ) উক্ত 'টুরিস্ট লজ'-এর জন্য স্থাননির্বাচন কি পদ্ধতিতে করা হইয়াছে?

**স্বরাষ্ট্র (পর্যটন) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ঝালদায় টুরিস্ট লজ নির্মাণ করিবার জন্য ভারত সরকারের কাছে প্রস্তাব রাখা হইয়াছিল। সেই অনুমোদন কয়েক মাস হইল পাওয়া গিয়াছে।

(খ) স্থান নির্বাচনের জন্য পুরুলিয়ার জেলাশাসককে লেখা হইয়াছে।

### বাঁকুড়া জেলায় এলাকাভুক্ত সেচ জমি

২৫৮*। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৪।) **শ্রীকাশীনাথ মিশ্র:** সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) বাঁকুড়া জেলার কত একর জমি সেচ এলাকার আওতায় পড়িয়াছে এবং তাহা কোন ব্লকে কত;

(খ) ইহা কি সত্য যে, উক্ত জেলাকে সেচ এলাকা হিসাবে ঘোষণা করা হইয়াছে; এবং

(গ) সত্য হইলে, কিসের উপর ভিত্তি করিয়া এইরূপ ঘোষণা করা হইয়াছে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) বাঁকুড়া জেলার মোট ৭,১২,০৩৯ একর জমি কংসাবতী ও ডি ভি সি সেচ এলাকার আওতায় পড়িয়াছে। ব্লকওয়ারী সেচ এলাকাভুক্ত জমির পরিমাণের একটি বিবরণী লাইব্রেরীর টেবিলে রাখা হইল।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

*Statement referred to in reply to clause* (Ka) *of Starred Question No. 258.*

**কংসাবতী সেচ প্রকল্প**

ক্রমিক নং এবং ব্লকের নাম ও গ্রস জমির পরিমাণ

| | | | (একর) |
|---|---|---|---|
| (১) খাতড়া-১নং | ... | ... | ৩৯,১৭০ |
| (২) খাতড়া-২নং | ... | ... | ৫,০০০ |
| (৩) ইন্দপুর | ... | ... | ১৮,৪০০ |
| (৪) বাঁকুড়া-১নং | .. | ... | ২৪,৩০০ |
| (৫) রানীবাঁধ | .. | ... | ১৩,৫০০ |
| (৬) রাইপুর-১নং | ... | ... | ৫৪,৩০০ |
| (৭) রাইপুর-২নং | ... | ... | ৬৪,২৮০ |
| (৮) সিমলাপাল | .. | ... | ৭১,৮০০ |
| (৯) তালডাংরা | ... | ... | ৮৪,৪০০ |
| (১০) ওন্দা | ... | ... | ১,০৮,৪০০ |
| (১১) জয়পুর | .. | ... | ৫৭,৮০০ |
| (১২) বিষ্ণুপুর | ... | ... | ৫২,২০০ |
| (১৩) কোতুলপুর | ... | . | ৫৮,৭৫০ |
| | মোট | .. | ৬,৫২,০০০ |

**ডি ভি সি প্রকল্প**

| | | | (একর) |
|---|---|---|---|
| (১) বড়জোরা | ... | ... | ১,১৬২ |
| (২) সোনামুখী | ... | ... | ১৬,৬১৪ |
| (৩) পাত্রসয়েরে | ... | ... | ১১,২১৬ |
| (৪) ইন্দাস | ... | ... | ৩০,৭৪৭ |
| | মোট | ... | ৫৯,৭৩৯ |

কংসাবতী ও ডি ভি সি মোট ... ... ৭,১২,০৩৯ একর

**সিদ্ধেশ্বরী প্রকল্প**

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯।) **শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মাসাঞ্জোর জলাধার থেকে বারো মাস যাহাতে প্রয়োজনীয় সেচের জল সরবরাহ করা যায় সেই উদ্দেশ্যে প্রস্তাবিত সিদ্ধেশ্বরী পরিকল্পনার কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(ক) কোন্ সাল নাগাত এই প্রকল্পটির কাজ আরম্ভ করা যেতে পারে?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) প্রস্তাবিত সিদ্ধেশ্বরী পরিকল্পনার জলাধার নির্মাণের স্থানটির বেশীর ভাগ অংশ বিহার রাজ্যে পড়েছে। তাই এই পরিকল্পনার সম্ভাব্যতা নির্ণয়ের জন্য বিহার অঞ্চলে প্রয়োজনীয় তথ্যানুসন্ধান কাজ চালাবার জন্য বিহার সরকারের অনুমতি চাওয়া হয়েছিল। কিন্তু প্রস্তাবিত জলাধার নির্মিত হলে ঐ রাজ্যে সারকুণ্ডা সেচ প্রকল্প এলাকাভুক্ত কিছু অঞ্চল ও সাঁওতাল পরগনা জেলার কিছু অংশ জলমগ্ন হতে পারে এই আশঙ্কায় বিহার সরকার অনুমতি দেন নি। এ সম্পর্কে ঐ সরকারের সঙ্গে আলোচনা চলছে। অনুমতি পেলেই প্রয়োজনীয় তথ্যানুসন্ধান কাজ আরম্ভ হবে।

(খ) উপরি-উক্ত কারণের কাজ আরম্ভের আনুমানিক সময় এখনই বলা সম্ভব নয়।

### ভেষজ উদ্ভিদের চাষ

***২৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার ভেষজ উদ্ভিদের চাষ কোন্ কোন্ জায়গায় করেন;

(খ) ঐ সমস্ত উদ্ভিদ থেকে সরকার বার্ষিক গড়ে কত টাকা আয় করেন; এবং

(গ) ঐ সমস্ত ভেষজ উদ্ভিদ থেকে সরাধারণতঃ কি কি ধরনের ঔষধ প্রস্তুত হয়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সরকার ভেষজ উদ্ভিদের চাষ দার্জিলিং জেলার নিম্নলিখিত স্থানগুলিতে করেনঃ

(১) রঙ্গো, (২) মাংপু, (৩) মানসঙ্ ও (৪)লাট-পাঞ্চোর।

(খ) ১,০১,৯৬,৩২৬ টাকা।

(গ) কুইনাইন, কুইনাইনজাত ঔষধ এবং এমিটিন।

### ভূমিহীনদের বাস্তুভিটা

***২৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** ভূমি সম্ব্যবহার এবং সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানগোলা বিধানসভা কেন্দ্রের অধীন এলাকায় বাস্তুজমির জন্য ভূমিহীনদের নামের তালিকা সরকার পেয়েছেন কি;

(খ) পেয়ে থাকলে, কবে পেয়েছেন এবং তাদের বাস্তুজমি দেওয়ার কাজ আরম্ভ হয়েছে কিনা;

(গ) কতদিনের মধ্যে বাস্তুজমি দেওয়ার কাজ শেষ হবে; এবং

(ঘ) এ বাবতে সরকারের কোন খরচ হলে তা কত?

**ভূমি সম্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ। (খ) এইসমস্ত নাম বিভিন্ন সময়ে বিভিন্ন দরখাস্ত সূত্রে পাওয়া গিয়াছে এবং এই দরখাস্তকারিগণের মধ্যে বাস্তু জমি বন্দোবস্তের কাজ আরম্ভ হইয়াছে।

(গ) আশা করা যাইতেছে যে, এক বা দেড় মাসের মধ্যে ঐ সমস্ত কাজ শেষ হইবে।

(ঘ) এই বাবত এখনও কোন উল্লেখযোগ্য খরচ হয় নাই।

**রাজ্য কোল করপোরেশন**

***২৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে "রাজ্য কোল করপোরেশন" গঠনের কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকিলে, উহার বিশদ বিবরণ এবং চালু করার সময় কাল?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**কে ডি ২৯ খালের উপর লকগেট**

***২৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১৪।) **শ্রীগণেশ হাটুইঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হুগলী জেলার জাঙ্গীপাড়া থানা এলাকায় রাধানগর মৌজায় কে ডি ২৯ খালের উপর কোন লকগেট না থাকায় ঐ এলাকার বহু জমিতে প্রয়োজনানুযায়ী চাষের জলসেচের ব্যবস্থা করা যায় না;

(খ) অবগত থাকিলে, সরকার ঐ খালটির উপর লকগেট বসানোর জন্য কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(গ) পরিকল্পনা গ্রহণ করিয়া থাকিলে, কবে নাগাত উহার কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) উক্ত এলাকায় জলসেচের ব্যবস্থা নাই। কারণ জমিগুলি খুবই উঁচু হওয়ায় কে ডি ২৯ খাল হইতে সরাসরি চাষের জন্য জল সরবরাহ করার অসুবিধা হয়।

(খ) ঐসমস্ত জমিতে জলসেচের পরিকল্পনা রচনা করার জন্য সমীক্ষা-নিরীক্ষা চলিতেছে।

(গ) যত শীঘ্র সম্ভব পরিকল্পনা রচনা করিয়া কার্য শুরু করিবার প্রচেষ্টা চলিতেছে।

**রামনগর সুগার মিল**

***২৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯১।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, "রামনগর সুগার মিল" তাহাদের অধিকৃত জমিতে বিভিন্ন ফসলের চাষ করিয়া থাকেন; এবং

(খ) অবগত থাকিলে, (১) উক্ত মিলের কত একর আবাদযোগ্য জমি আছে; এবং (২) তাহাতে কি কি ফসলের চাষ হইয়া থাকে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) (১) ও (২) রামনগর সুগার মিলের অধীনে ৫৭৩০·০৭ একর জমি আছে এবং প্রায় সমস্ত জমিতেই ইক্ষু চাষ করা হইয়া থাকে। অবশ্য ইক্ষু উঠিবার পর নতুন ইক্ষু চাষ আরম্ভ হইবার মধ্যে কিছু কিছু অন্যান্য ফসলের চাষও হইয়া থাকে বলিয়া জানা গিয়াছে।

## ভাগচাষী উচ্ছেদ

***২৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮২।) **শ্রীকাশীনাথ মিশ্র:** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জোতদাররা অতিরিক্ত সিলিং-এর জমি অধিকার এবং ভাগচাষীদের উচ্ছেদের জন্য হাইকোর্টে ইঞ্জাংসন জারী করিয়াছেন;

(খ) সত্য হইলে, ১৯৬৯-৭০, ১৯৭০-৭১, ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালের জানুয়ারী পর্যন্ত হাইকোর্টে কতগুলি ক্ষেত্রে ইঞ্জাংসন জারী করিয়াছেন;

(গ) এই ইঞ্জাংসনগুলি তোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(ঘ) উক্ত ইঞ্জাংসনের ফলে জেলাওয়ারি কতজন ভূমিহীন কৃষক ক্ষতিগ্রস্ত হইয়াছেন?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ঊর্ধ্বসীমার অতিরিক্ত বলিয়া বিবেচিত অনেক জমি সরকার কর্তৃক দখল দেওয়ার বিরুদ্ধে হাইকোর্টে মামলা করিয়া জোতদাররা ইঞ্জাংসান পাইয়াছেন। ভাগচাষীদেব উচ্ছেদের জন্য হাইকোর্টের ইঞ্জাংসনের সংবাদ সরকারের জানা নাই।

(খ) মোট প্রায় ১০ হাজার ইঞ্জাংসান জারী হইয়াছে। কোন্ বৎসরে কত জারী হইয়াছে তাহা বাহিব করা খুবই সময়সাপেক্ষ।

(গ) যে সকল ক্ষেত্রে ইঞ্জাংসানের বিরোধিতা করার সুযোগ সরকারের থাকে, সে সকল ক্ষেত্রে ইঞ্জাংসান তুলিয়া লওয়ার জন্য কোর্টে আবেদন করা হয়। সে সুযোগ না থাকিলে সত্বর মামলা নিষ্পত্তির জন্য আবেদন করা হয়।

(ঘ) দখল নেওয়ার আগেই ইঞ্জাংসানে আবদ্ধ জমির মোট পরিমাণ ৮৫ হাজার একর। দখল নেওয়ার পর ইঞ্জাংসানে আবদ্ধ জমির মোট পরিমাণ ৬০ হাজার একর। এই সকল জমি বিলি করিতে পারিলে মোট প্রায় ৪ লক্ষ ভূমিহীন কৃষক উপকৃত হইতেন।

## জলকরবিশিষ্ট জলাধার

***২৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৮।) **শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হা:** ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গ্রামে গ্রামে দশ বিঘা ও তদূর্ধ্ব জলকরবিশিষ্ট যেসব জলাধার আছে সেগুলির জেলা-ওয়ারী কোন তালিকা আছে কিনা এবং থাকিলে, তাহা কি; এবং

(খ) এইসব জলাধারগুলি কৃষি-উন্নয়নের স্বার্থে অধিগ্রহণ করার জন্য সরকার চিন্তা করছেন কি?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) জলাধারের জেলাওয়ারী কোন তালিকা নাই।

(খ) এরূপ কোন প্রস্তাব এ বিভাগে পাওয়া যায় নাই।

## STARRED QUESTIONS

### (to which written answers were laid on the Table)

#### অমরাবতী আই টি আই ভবন

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫।) **শ্রীশিশিরকুমার সেনঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৬৭ সালে হাওড়া জেলার শ্যামপুর থানার অমরাবতীতে আই টি আই ভবনের শিলান্যাস করা হইয়াছিল;

(খ) সত্য হইলে, ঐ ভবনের কাজ এখনও পর্যন্ত শুরু না হওয়ার কারণ কি; এবং

(গ) কবে নাগাত ইহার কাজ শুরু হইবে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) আই টি আই-গুলিতে কমসংখ্যক ছাত্র ভর্তি হওয়ার জন্য ১৯৬৯ সালে তদানীন্তন যুক্তফ্রন্ট সরকার সিদ্ধান্ত করিয়াছিলেন যে, এই নূতন আই টি আই স্থাপিত হইবে না।

(গ) এখন প্রশ্নটি নূতন করিয়া বিবেচনা করিয়া দেখা হইতেছে।

#### পশ্চিম দিনাজপুর জেলায় বৈদ্যুতিকরণ

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৩ সালের ডিসেম্বর মাসের মধ্যে পশ্চিম দিনাজপুর জেলায় কতগুলি (আর ই স্কীম-এ) মৌজায় বিদ্যুৎ সরবরাহ করার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) ঐ জেলায় এ পর্যন্ত গড়ে প্রতি মাসে কতগুলি মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হইয়াছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১,০০০ মৌজায়।

(খ) ৫টি।

#### কৃষকদের দ্বারা সরকারী ধানজমি দখল

*১০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯।) **শ্রীশিশিরকুমার সেনঃ** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বে-আইনীভাবে বহু কৃষক সরকারী ধানজমি দখল করিতেছেন;

(খ) অবগত থাকিলে, ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ঐরূপ দখলীকৃত জমির পরিমাণ কত এবং কতজন বে-আইনী কৃষক ঐ জমি দখল করিয়াছেন; এবং

(গ) বে-আইনী দখলকারগণের নিকট হইতে সরকার ১৯৭২-৭৩ সালের জানুয়ারী পর্যন্ত রাজস্ব হিসাবে কত ফসল পাইয়াছেন?

**ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) দখলীকৃত জমির পরিমাণ ৫৬,৭৪০ একর। বে-আইনী দখলকারদের সংখ্যা ৩৬,৪৬০

(গ) বে-আইনী দখলকারদের নিকট হইতে লাইসেন্স ফি বাবত ৪৫,৯৫৪ টাকা আদায় করা হইয়াছে।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the Table)**

**বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নূতন নামকরণ**

**৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং ৪২১) **শ্রীঅশ্বিনী রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নাম পরিবর্তনের সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ভারতের স্বাধীনতার রজতজয়ন্তী বর্ষে দেশবরেণ্য নেতাজী সুভাষচন্দ্র বসুর অমর স্মৃতির উদ্দেশ্যে শ্রদ্ধা জ্ঞাপনের জন্য বর্ধমান বিশ্ববিদ্যালয়ের নাম "নেতাজী বিশ্ববিদ্যালয়" করার সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে।

**ক্রীড়া উন্নয়ন**

**৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং ৪৪৬।) **শ্রীনিতাইপদ সরকারঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে খেলাধুলার সার্মাগ্রক উন্নয়নকল্পে সরকার পরিকল্পনা গ্রহণ করিতেছেন; এবং

(খ) সত্য হইলে, কি কি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) খেলাধুলায় সামগ্রিক উন্নয়নের ক্ষেত্র ব্যাপক অর্থে সরকারের পরিকল্পনার মধ্যে আনয়ন করা সময় সাপেক্ষ। সীমিত শক্তিতে রাজ্যসরকার বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে গ্রামীণ ও নাগরিক উভয়ক্ষেত্রের খেলাধুলার উন্নয়নে বিভিন্ন পরিকল্পনা কার্যকরী করার প্রচেষ্টায় নিযুক্ত আছেন।

(খ) বিবেচনাধীন বিভিন্ন পরিকল্পনার মধ্যে সাধারণভাবে অনুদান মঞ্জুর করা, খেলাধুলার ক্ষেত্রে উন্নতির প্রস্তাব বিবেচনা করা ব্যতীত সাধারণভাবে নিম্নলিখিত প্রকল্প গ্রহণ করা হইয়াছে—

(১) খেলার মাঠ তৈয়ারি ও উন্নয়ন,

(২) মফঃস্বল শহরে ক্ষুদ্রাকার স্টেডিয়াম নির্মাণ,

(৩) কলিকাতায় ফুটবল ও হকির জন্য স্টেডিয়াম নির্মাণ,

(৪) কলিকাতায় ইডেন গার্ডেন ক্রিকেট মাঠের আসন ব্যবস্থা বর্ধিতকরণ,

(৫) ব্যায়ামাগার ও সুইমিং পুল নির্মাণ,

(৬) গ্রামীণ ক্রীড়াকেন্দ্র,

(৭) খেলাধুলার সাজসরঞ্জাম বিতরণ, এবং

(৮) খেলাধুলার প্রশিক্ষণ ব্যবস্থা।

এইসকল পরিকল্পনার রূপায়ণের জন্য বিভিন্ন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ও যথোচিত তৎপরতার সহিত বিবেচনা করা হইতেছে।

### ময়ূরাক্ষী ক্যানাল কমান্ড প্রজেক্ট স্কীম

**৩৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৫২০।) **শ্রীপ্রভাকর মণ্ডলঃ** কৃষি বিভাগের **মন্ত্রিমহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ময়ূরাক্ষী ক্যানাল কমান্ড প্রজেক্ট স্কীম-এ বর্ধমান জেলা উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কোন টাকা মঞ্জুর করিয়াছেন কিনা;

(খ) করিয়া থাকিলে, কত টাকা মঞ্জুর করিয়াছেন;

(গ) কত দিনের মধ্যে ঐ কাজ আরম্ভ হওয়ার সম্ভাবনা আছে,

(ঘ) ঐ টাকা বর্ধমান জেলায় ময়ূরাক্ষী ক্যানাল কমান্ড প্রজেক্ট ছাড়া অন্য কোথাও ব্যয় করার কোন পরিকল্পনা আছে কিনা, এবং

(ঙ) ঐ স্কীম-এ মঞ্জুরীকৃত টাকা যথাসময়ে ব্যয় করার জন্য সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কিনা; এবং

(চ) পরিকল্পনা গ্রহণ করিয়া থাকিলে, তাহা কি?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) এখনই বলা সম্ভব নহে।

(ঘ), (ঙ) এবং (চ) প্রশ্ন উঠে না।

### রিভার লিফট্ ইরিগেশন স্কীম

**৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ১৬৮।) **ডাঃ মহঃ এক্রামুল হক বিশ্বাসঃ** কৃষি বিভাগের **মন্ত্রি-মহাশয়** অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার ১৯৭২ সালের মার্চ মাস হতে ১৯৭৩ সালের জানুয়ারী পর্যন্ত মোট কটি রিভার লিফট্ ইরিগেশন স্কীম কার্যকরী করেছেন,

(খ) তন্মধ্যে কোন্ জেলায় কটি স্কীম কার্যকরী হয়েছে; এবং

(গ) উক্ত স্কীমগুলি কার্যকরী করতে সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ৩৮০টি।

(খ) একটি জেলাভিত্তিক তালিকা নিম্নে দেওয়া হইল।

(গ) ১,২৮,৪১,০০০ টাকা ব্যয় হইয়াছে।

*Statement referred to in reply to clause* (Kha) *of Unstarred Question No. 36.*

**জেলাভিত্তিক তালিকা**

| | | | | |
|---|---|---|---|---|
| (১) মুর্শিদাবাদ | ... | ... | ... | ৪৩টি |
| (২) নদীয়া | ... | ... | ... | ৪৮টি |
| (৩) ২৪-পরগনা | ... | ... | ... | ২০টি |
| (৪) হাওড়া | .. | .. | . | ৫টি |
| (৫) হুগলী | ... | ... | .. | ১৭টি |
| (৬) বর্ধমান | ... | ... | ... | ৪০টি |
| (৭) বীরভূম | ... | ... | ... | ২০টি |
| (৮) বাঁকুড়া | ... | ... | ... | ১৩টি |
| (৯) পুরুলিয়া | . | . | .. | ৩টি |
| (১০) মেদিনীপুর | ... | .. | . | ৬৩টি |
| (১১) মালদহ | . | | .. | ৪৯টি |
| (১২) পশ্চিম দিনাজপুর | ... | . | .. | ৫৯টি |
| | | | মোট . | ৩৮০টি |

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** Hon'ble Minister in charge of Food and Supplies Department will please make a statement on the subject of rise in price of coal. (Attention called by Shri Samsul Alam Khan, Dr. A. M. O. Ghani and Shri Ananda Gopal Mukherjee on the 22nd February, 1973).

**Shri Kashi Kanta Maitra:** Mr. Speaker, Sir, in reply to the calling attention notice of the honourable Members concerned, I beg to make the following statement with your kind permission.

Following the Government take-over of non-coking coal mines there has been a certain spurt in the prices of soft coke by about rupees two to three per quintal in Calcutta. Immediately prior to take-over soft coke in forty k.g. bag sold at Rs. 5, the price went up to Rs. 6 and in some area particularly in South Calcutta domestic consumers were charged even higher prices.

Prior to take-over trading pattern of coal was that the Railway siding depot holders were bringing coal by railway direct from the pitheads to their siding depots for sale to the city retailers for ultimate sale to the public. Besides, the retailers were bringing coal from the pitheads by trucks direct for selling them in the city to the consumers. The major portion of coal sold at Calcutta was coming by road.

Consequent on the take-over of the management of the coal mines by the Government of India, for reasons of security, orders under section 144 Criminal Procedure Code were promulgated in the coal mines area which hindered free movement of wagons and trucks. Taking advantage of this factor, the truck owners unilaterally raised the transport charges from the mines to the city. Similar things happened in the districts also raising thereby the price of coal.

Another factor for rise in the prices, according to the siding depot holders, was that while previously they had been getting their supplies from the collieries at Rs. 48 to Rs. 55 per metric ton at the pitheads, the price now being charged was Rs. 72 per metric ton payable in advance. It was also alleged that in some cases against deposit taken from them, delivery orders were issued by the Custodian on collieries where stocks were not available and that they had been put to considerable loss on this account. Other difficulties alleged were harassment to the dealers at the pitheads due to the cumbersome procedure.

As for rise in lorry transport charges from Rs. 35 per metric ton previously to about Rs. 55/60 for movement by road from coal mines to Calcutta, the reasons given for increase were that the lorries were no longer being allowed by the Authorities to overload the trucks as they had been doing previously, detention of the lorries at the pitheads and also restrictions on the hours of loading of lorries at the pitheads.

All the above factors led to the rise in price of domestic coal throughout the State of West Bengal.

It has been arranged with the Railways, Coal Mines Authority and Bharat Coking Coal Ltd. that 24 rakes of soft coke would move to Calcutta from the collieries per month so that the scarcity in coal supply, owing to various factors noted above, might be removed. The rakes will come to the different Railway sidings in Calcutta like Ultadanga, Sealdah, Ballygunge, Chetla/Watgunge/Kalighat. The siding depot holders would arrange to bring these rakes to the sidings and sell them to retailers in Calcutta.

The ultimate selling price to the consumers of this domestic coal would not exceed Rs. 4.80 per unit of 40 Kgs.

The Coal Mines Authority has assured in a meeting with the Chief Secretary on 20th February 1973 that domestic coal at Rs. 48, Rs. 55 and Rs. 60 per M.T. will be supplied from Mugma, Salanpur and Katras-Jharia coal-fields respectively.

The districts have been advised to take similar action to bring down the price of coal.

Sir, I share the anxiety of the honourable members of this House in this regard and I sincerely regret very much for the extreme hardships, the consumers had to suffer, as a result of the sudden spurt in coal price, but the suddenness of that spurt really overwhelmed all of us. I can assure the honourable members, Sir, through you, that the whole Cabinet gave so much attention to this matter that a special meeting was held and the arrangements which have been indicated before the honourable members have been approved of by the Cabinet and our Chief Minister, having regard to the grave urgency of the matter, sent for the Custodian-General of the Non-Coking Coal, Shri Kumarmangalam, and at a meeting held in his presence along with Cabinet colleagues, the Custodian-General assured that this arrangement will be adhered to strictly. I, therefore, assure the honourable members that we shall take all possible steps to see that the price at the retail end as fixed remains same, between Rs. 4-80 p. and Rs. 5 per 40 Kg.—the rate which was prevalent just prior to take over. I can also assure the honourable members that the district magistrates have been requested to take identical measures so that the honourable members and other non-official members along with the district officials can exercise due vigilance and control in regard to coal price and distribution.

[2-50—3-00 p.m.]

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** অন এ পয়েন্ট অব ক্লারিফিকেশন, স্যার, যে কলিং অ্যাটেনশান মোসান ছিল সেটা কয়লার দাম বাড়ার ব্যাপারে। আমার মনে হচ্ছে জিনিসটা ঠিকমত তুলে ধরা হয় নি। মন্ত্রিমহাশয় কোলকাতায় কয়লার দাম যে বেড়েছে সেটা কি ক'রে কমানো যাবে তা নিয়ে বক্তব্য রেখেছেন। কিন্তু আমরা দেখছি কোলকাতা সহ সারা পশ্চিমবাংলায় কয়লার দাম বেড়েছে। কোলকাতার বাইরের অবস্থাও কোলকাতার মতন। বিশেষ ক'রে ইন্ডাস্ট্রিয়াল আন্ডারটেকিংগুলি যদি দেখেন, তা হ'লে দেখতে পাবেন যে, কি অবস্থা। যেমন পশ্চিমবঙ্গের ডি পি এল জন্য যে কয়লা পশ্চিমবঙ্গ সরকার কেনেন, তার পাওয়ার প্ল্যান্টের জন্য, কয়লার দাম বাড়ার জন্য ৪ কোটি টাকা বেশি দাম দিতে হবে। পাওয়ারের যে টারিফ রেট তা না বাড়ালে ৪ কোটি টাকা আসবে কোথা থেকে ঠিক নেই। ব্যান্ডেল থার্মাল পাওয়ার স্টেশনে যে নন-কোক কনজিউম হয়..............

**Mr. Speaker:** Shri Mukherjee, there is no scope for discussion on the statement given by the Hon'ble Minister. You may bring any other resolution or motion, but not on the statement which is made by the Hon'ble Minister. You are a senior Member of this House. I request you to please take your seat.

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় স্পীকার মহাশয়, আমি সমস্ত স্টেটমেন্ট পড়ার পরও মিঃ মুখার্জি কেন যে ভুল করলেন তা বুঝতে পারলাম না। আমি একবারও বলি নি যে, এই অ্যারেঞ্জমেন্টটা শুধু কোলকাতা ও শহরতলির জন্য। আমি বলেছি প্রত্যেক জেলা ম্যাজিস্ট্রেট—যেদিন সিদ্ধান্ত নেওয়া হয়েছে, মুখ্যমন্ত্রীর সংগে পরামর্শ ক'রে ক্যাবিনেট সিদ্ধান্ত অনুযায়ী প্রত্যেক জেলা ম্যাজিস্ট্রেটকে একই নির্দেশ দেওয়া হয়েছে যে জেলায় জেলায় এই ভাবে রেট ক'রে সফ্‌ট কোক আমদানি করুন যাতে ডোমেস্টিক কনজিউমাররা এই দামের মধ্যে সারা বছর কয়লা পেতে পারেন। সুতরাং এটা কোলকাতার মধ্যেই সীমাবদ্ধ নেই। কোলকাতায় প্রাইসটা হঠাৎ খুব বেশি হয়েছিল ব'লে তা ছাড়া কলিং অ্যাটেনশন নোটিসটা যেভাবে ছিল তার উত্তর আমি দিয়েছি।

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** এটা কোক কনজামসানের ব্যাপার নয়, কোল কনজামসানের ব্যাপার। এই যে ইন্ডাস্ট্রিয়াল ইউনিটগুলি কোল কনজামসান করেন সেখানে কয়লার দাম বাড়ার দরুন যে কোন ইন্ডাস্ট্রিকে ৪ কোটি থেকে ৮ কোটি টাকা অ্যাডিশন্যাল কয়লার দাম দিতে হবে।

**Mr. Speaker:** I have received 10 notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Hunger-strike by the primary school teachers of Asansol Municipality —from Shri Aswini Roy.

(2) Squatting of non-Government College employees at Esplanade East for 24 hours from 2 p.m. on 27th February, 1973—from Shri Asamanja De, Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas and Shri Lalit Gayen.

(3) Recovery of smuggled medicine from Cotton Street and Beadon Street of Calcutta on 27th February, 1973—from Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas, Shri Sarat Chandra Das and Shri Asamanja De.

(4) Series of thefts recently committed at the Medical College Hospital—from Shri Abdul Bari Biswas, Shri Sarat Chandra Das, Shri Asamanja De and Shri Kashinath Misra.

(5) Wastage of about 25,000 bags of 'Dal' at Calcutta Central Warehousing Corporation due to labour dispute—from Shri Sarat Chandra Das, Shri Kashinath Misra and Shri Abdul Bari Biswas.

(6) Non-implementation of River Lift Irrigation Scheme at Jagnathpur mauza in Murshidabad district—from Shri Sankardas Paul.

(7) Deplorable food situation in the villages of West Bengal—from Shri Md. Dedar Baksh.

(8) Closure of non-Government units connected with Ceramic Industries under the control of R.I.C. at Cooper's Camp (Nadia)—from Shri Nitaipada Sarkar.

(9) Illegal closure of Shri Chowdhury Cold Storage (1972) in Hooghly district from 4th December 1972—from Shri Ganesh Ch. Hatui, Shri Balai Lal Sheth, Shri Bhawani Prosad Singha Roy, Dr. Sailendra Chatterjee, Shri Girija Bhusan Mukhopadhyaya and Shri Abdul Bari Biswas.

(10) Recovery of smuggled Ganja and Stainless Steel of about Rs. 12 lakhs from Ranaghat a few days back—from Shri Naresh Chandra Chaki.

I have selected the notice of Shri Asamanja De, Shri Kashinath Misra, Shri Abdul Bari Biswas and Shri Lalit Gayen, on the subject of squatting of non-Government College employees at Esplanade East for 24 hours from 2 p.m. on 27th February, 1973. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** On Monday next.

### Statement under rule 346

**Mr. Speaker:** I now call upon the Hon'ble Chief Minister to make a statement under rule 346.

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা জানেন যে, প্ল্যানিং কমিশনের অ্যাপ্রোচ টু ফিফ্‌থ প্ল্যান-এর যে ডকুমেন্ট ছিল তাতে তারা বলেছেন, অনুন্নত এলাকার উন্নতি যতটা হওয়া উচিত ছিলো দুঃখের বিষয় ততটা উন্নতি হয় নি। তাই তারা বলেছেন, আমাদের প্রত্যেকেরই চেষ্টা করতে হবে একটা সায়েন্টিফিক ভাবে এই অনুন্নত এলাকার উন্নতির জন্য কতকগুলি বিষয় মনে রেখে। যেমন

Potential and priorities of different areas, coverage dimension and thrust of other programmes taken up in the areas and three, the overall orientation and capabilities of the existing administrative and institutional structures.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্যরা জানেন যে, সুন্দরবন এলাকা একটা অনুন্নত এলাকা এবং তার জন্য আমরা একটা সেপারেট ব্রাঞ্চ করেছি, যার নাম দেওয়া হয়েছিলো সুন্দরবন অ্যাফেয়ারস ব্রাঞ্চ, এটা আমরা প্রতিষ্ঠা করেছি এবং এর ভারপ্রাপ্ত মন্ত্রী হচ্ছেন কাশীকান্ত মৈত্র মহাশয়। আমরা আজকে একটা সিদ্ধান্ত নিয়েছি, এই ব্রাঞ্চকে আরো জোরদার করার জন্য একটা সুন্দরবন ডেভলপমেন্ট বোর্ড গঠন করা উচিত এবং আজকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, এই সুন্দরবন রিজিয়নে থাকবে—নামখানা পুলিস স্টেশান, সাগর পুলিস স্টেশান পাথরপ্রতিমা পুলিস স্টেশান, জয়নগর পুলিস স্টেশান, কুলতলী পুলিস স্টেশান, ক্যানিং পুলিস স্টেশান, বাসন্তি পুলিস স্টেশান, গোসাবা পুলিস স্টেশান, হাড়োয়া পুলিস স্টেশান, মিনাখা পুলিস স্টেশান, সন্দেশখালি পুলিস স্টেশান, হাঁসনাবাদ পুলিস স্টেশান এবং হিংগলগঞ্জ পুলিস স্টেশান, এগুলি সমস্তই ২৪-পরগনা জেলার অন্তর্গত। বোর্ড যেটা ঠিক হয়েছে সুন্দরবন ডেভলপমেন্ট বোর্ড, তার চেয়ারম্যান হবেন মিনিস্টার-ইন-চার্জ অব সুন্দরবন এরিয়া ব্রাঞ্চ অব ডেভলপমেন্ট ডিপার্টমেন্ট। অর্থাৎ কিনা কাশীকান্ত মৈত্র মহাশয়। সদস্য থাকবেন ভাইস-চেয়ারম্যান অব দি ওয়েস্ট বেঙ্গল স্টেট প্ল্যানিং বোর্ড,

তিনজন সুন্দরবন এলাকা থেকে নির্বাচিত এম এল এ, ডেভলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং কমিশনার, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল, কমিশনার, প্রেসিডেন্সি ডিভিশান এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। আমরা আপাততঃ এখন এই কাজের জন্য ৫ লাখ টাকা দিয়ে দিচ্ছি যাতে এই বোর্ড কাজকর্ম আরম্ভ করতে পারে। আমরা আশা করছি যে, ইনস্টিটিউশনাল ফিনান্স থেকে আমরা অর্থ সাহায্য পাবো এই অনুন্নত এলাকার উন্নতিসাধন করার জন্য। ডেভলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্ট, পশ্চিমবঙ্গ সরকার-এর অ্যাডমিনিস্ট্রেটিভ ডিপার্টমেন্ট হবে এই যে বোর্ড হচ্ছে। এই বোর্ডের ফাংশনস্ এবং পাওয়ারস্ সম্পর্কে আজকে আমরা সিদ্ধান্ত নিয়েছি। আমি বিস্তারিতভাবে সেগুলি এখানে রেখে সময় নষ্ট করতে চাই না, শুধু চারটি জিনিস এখানে বলতে চাই, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে, বিশেষ ক'রে তাদের ফাংশনস্ থাকবে। সেগুলি হচ্ছে

Formulation of integrated programmes for effective utilisation of the resources placed at its disposal from various sources, co-ordination and execution of plans for the development of the region, supervision for the execution of any project for the development of the region as a whole or part of it, review and evaluate the progress of implementation and make adjustments of policies and measures as the review may indicate......

আমি শুধু এই কথাটুকু ব'লেই শেষ করবো, আমাদের শ্রদ্ধেয় নেতৃ ইন্দিরা গান্ধী কিছুদিন আগে সুন্দরবন এসেছিলেন তখন তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, সুন্দরবন ডেভলপমেন্ট বোর্ড করা হবে, সুন্দরবন উন্নতির প্রচেষ্টা করা হবে। সেই প্রতিশ্রুতি আজকে আমরা পালন করলাম, এটাই আজকে বিধানসভার সদস্যদের জানিয়ে দিলাম।

[3-00—3-10 p.m.]

## Mention Cases

**ডাঃ ভুপেন বিজলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরী বিষয় আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাটা শু কোম্পানী, যেটা সারা পশ্চিমবাংলায় নয়, সমস্ত ভারতবর্ষের মধ্যে অন্যতম প্রতিষ্ঠান। অত্যন্ত দুঃখের বিষয়, আমি উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি বিগত দু বছরের মধ্যে কোন কর্মী সেখানে নিযুক্ত হয় নি, উৎপাদন ক্রমাগত কমিয়ে দেওয়া হচ্ছে এবং বাইরে থেকে জুতো খরিদ করে এনে নিয়োজিত শ্রমিকদের বঞ্চিত করা হচ্ছে। যারা রিটায়ার করেছেন তাদের বদলে কোন রিপ্লেসমেন্ট করা হচ্ছে না। সমস্ত মেসিনারী অপসারণ করা হচ্ছে। এই বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরকে অনুরোধ করবো এটা তদন্ত ক'রে যাতে একটা বিহিত ব্যবস্থা করা যায়, তার ব্যবস্থা করবেন। এই যে একটা শিল্প যা সমগ্র পশ্চিমবাংলার অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাচ্ছে এবং যাতে এই শিল্পকে বাঁচিয়ে রাখতে পারি সঙ্গে সঙ্গে এই বিদেশী পুঁজিপতিকে উপযুক্ত ভাবে শিক্ষা দিতে পারা যায়, সেই বিষয়ে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri A. H. Besterwitch:** Sir, just now I have received a telegram from Kamakshyaguri wherein it is stated,—Prices rising alarmingly. People starving. Immediate food rationing, relief necessary.

Sir, in Jalpaiguri we are in great difficulty. If this sort of telegrams comes from every thana, it will be a very difficult problem I would, therefore, request the Hon'ble Food Minister to rush food to the affected areas immediately, so that the people in those areas do not starve. I am giving you the telegram. This may kindly be handed over to the Food Minister for necessary action.

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দৈনিক সত্যযুগ কাগজে দেখলাম যে, শিয়ালদহ এলাকায় গতকাল অনাহারে এক ব্যক্তি মারা গেছে। আমরা প্রায় প্রতিদিন নানা জায়গা থেকে এবং দৈনিক পত্রিকা থেকে খবর পাচ্ছি, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে খাদ্যের অভাবে এবং কাজের অভাবে শহরের দিকে হাজার হাজার লোক এগিয়ে আসছে।

এবং কলকাতায় এসে কাজ এবং খাবার না পেয়ে শতচ্ছিন্ন অবস্থায় এখানে ওখানে ঘুরে বেড়াচ্ছে। পার্কসার্কাস অঞ্চলেও এই জিনিস দেখা গেছে, শিয়ালদহ অঞ্চলেও এই জিনিস দেখা গেছে। আমি আপনার মাধ্যমে এই মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে গ্রামাঞ্চলে যে দুর্ভিক্ষের পদধ্বনি পাওয়া যাচ্ছে, সেই সম্পর্কে যথাযথ ব্যবস্থা করুন। তাদের রেশন বন্ধ হয়ে গেছে। আবার এদিকে জি আর, টি আর বন্ধ হয়ে গেছে যাতে সেইগুলো ঠিক ঠিক চালু হয় আপনার মাধ্যমে সেই বিষয়ে সরকারের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীশীশ মহম্মদ:** মাননীয় স্পীকার স্যার, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। একটি বিতর্কিত জমি, তাতে কোন রূপ কনস্ট্রাকশন করা হতে বিরত থাকার জন্য এবং স্থিতাবস্থা বজায় রাখার জন্য—যেমন আছে তেমন থাকবে এই বলিয়া কসবা ইনভেস্টিগেশন সেন্টারের পক্ষ থেকে সেখানে পুলিস মোতায়েন করা হয়। কিন্তু উক্ত পুলিসের সহায়তায় সেখানে কনস্ট্রাকশনের কাজ হচ্ছে, আদালতের নির্দেশকে কোনরূপ মর্যাদা দিতে পুলিস নারাজ। পুলিসের এইরূপ ভাবে কাজ করার পিছনে কোন প্রলোভন কাজ করছে? এই বিষয়ে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছে ধর্ণা দিয়েও কোন প্রতিকার পাওয়া যায় নি। উক্ত জমি জন-স্বার্থে হুকুম দখল করার জন্য সরকারের বিবেচনাধীন আছে। সমস্ত ব্যাপারটা জানা সত্ত্বেও পুলিস অত্যন্ত বিচিত্রভাবে কাজ করছে। এক জন ব্যক্তি যিনি আসামে আছেন, তিনি অন্য একজন স্থানীয় গণ্যমান্য ভদ্রলোক যার বয়স ৭০ বছর তার বিরুদ্ধে মিথ্যা মামলা দায়ের করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে, অবিলম্বে আদালতের নির্দেশ লঙ্ঘনকারী ব্যক্তিদের শাস্তি দাবি করছি এবং সেই নির্দেশ যাতে কার্যকর হয় সেই দাবিও রাখছি। তা না হ'লে সেখানে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হবার সম্ভাবনা আছে। আমি আপনার কাছে আদালতের কাগজগুলি জমা দিচ্ছি।

**শ্রীপ্রদ্যোৎ মহান্তি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আইন-শৃঙ্খলার ব্যাপারে। গত ২৩এ ফেব্রুয়ারি ১৯৭৩ তারিখে ২৪-পরগনা জেলার আমডাঙ্গা থানার নিবাটী গ্রামে ধনঞ্জয় সাধুখাঁ নামে এক ব্যবসায়ীর কাছে বেলা ১০টার সময় ৫/৭ জন যুবক একটা গাড়ি ক'রে গিয়ে তাকে ৫০০ টাকা চাঁদা দিতে বলে, তখন তিনি বললেন যে আমি আগে চাঁদা দিয়েছি, আর ৫০০ টাকা চাঁদা দেবার ক্ষমতা আমার নেই। তখন তার ক্যাস বাক্স নিয়ে চলে যাবার চেষ্টা করে কিন্তু সেই সময় পুলিস এসে তাদের কয়েক জনকে ধরে। কিন্তু পরে দেখা গেল, পুলিস তাদের ছেড়ে দিয়েছে এবং ঐ ধনঞ্জয় সাধুখাঁর কর্মচারীরা যারা অভিযোগ করতে গিয়েছিল, তাদের পুলিস ধরেছে এবং সেখানকার গ্রামবাসীদের উপর নানা রকম অত্যাচার করছে। পুলিস অভিযুক্ত ব্যক্তিদের না ধ'রে ছেড়ে দিয়ে অভিযোগকারী ব্যক্তিদের কেন হয়রান করছে, সেই সম্বন্ধে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীনিতাইপদ সরকার:** আমাদের এই বিধানসভার বহু সদস্য গ্রামাঞ্চলের অভাব এবং দারিদ্র্যের কথা বলেছেন, গ্রামে আমরা থাকি যদিও বর্তমানে কলকাতায় আছি এবং এখনও মাঝে মাঝে গ্রামে যাই। সেখানে ক্ষেত মজুরদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে দাঁড়িয়েছে। আমাদের এই হাউসের মাননীয় সদস্য শ্রীনরেশচন্দ্র চাকী মহাশয় রাণাঘাটের অনাহারে মৃত্যুর কথা ঘোষণা করেছেন। আমি সেখানে তদন্ত ক'রে এসেছি যে, হ্যাঁ, অনাহারজনিত কারণে ঐ ব্যক্তির মৃত্যু ঘটেছে, তা সত্ত্বেও আমাদের নদিয়া জেলায় জি আর এবং টি আর বা কৃষিঋণ যেগুলি দরকার সেগুলি আজ পর্যন্ত বাড়ান হয় নি। পূর্বে যে অবস্থা ছিল বর্তমানেও তাই আছে। এই রকম চলতে থাকলে অনাহারে মৃত্যু আরও বেড়ে যাবে। আর একটা কথা আপনার মাধ্যমে জানাচ্ছি যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আমাদের নদিয়ায় একবার গিয়েছিলেন, তখন সেখানে আমাদের বহু বক্তব্য ছিল, কিন্তু আমরা বলবার সুযোগ পাই নি, অথচ নদিয়া জেলার সমস্যাগুলি জানা দরকার। তিনি যদি নদিয়া জেলায় গিয়ে সমস্ত জনপ্রতিনিধিদের ডাকেন, তা হ'লে অভাব অভিযোগগুলি জানতে পারবেন। সেই জন্য এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোলের প্রাথমিক শিক্ষকরা গত ১৬ই ফেব্রুয়ারি থেকে অনশন করছে, তাদের দাবি ২২টি স্কুল যেগুলি আজ ৫ বছর পর্যন্ত আছে, তাদের স্বীকৃতি দেওয়া হয় নি যদিও অন্যান্য পৌর এলাকার বহু স্কুলকে স্বীকৃতি দেওয়া হয়েছে। ঐ শিক্ষকদের কিছু কিছুকে ইন্টারভিউতে ডেকে পরীক্ষা করা হয়েছে, অথচ একটা স্কুলকেও আজ পর্যন্ত স্বীকৃতি দেওয়া হয় নি। সেই জন্য এই শৈথিল্যের প্রতিবাদে তারা অনশন এখনও চালিয়ে যাচ্ছে ১৬ তারিখ থেকে আজ ২৮ তারিখ পর্যন্ত। সে দিন এই বিষয়টা আলোচনার সময় শিক্ষামন্ত্রী একটা বিবৃতি এই সম্পর্কে দেবেন বলেছিলেন, কিন্তু এক সপ্তাহ হয়ে গেল, কোন কিছুই তাঁর কাছ থেকে শোনা যাচ্ছে না। সেই জন্য আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীকে আমি জানাচ্ছি যে, সত্বর এই স্কুলগুলি সম্পর্কে বিচার-বিবেচনা ক'রে যেন মঞ্জুরী দেওয়া হয় এবং তাদের যেন বলা হয় যে, তাদের এটা বিবেচনা করা হচ্ছে।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রিসভায় একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পশ্চিমবাংলা সরকারের পাবলিক রিলেশানস অ্যান্ড ইনফরমেশন ডিপার্টমেন্ট থেকে একটা সার্কুলার জারীরকালে মনোরঞ্জনশাখার ১৩০ জন শিল্পীর চাকরির ক্ষেত্রে একটা অনিশ্চয়তা সৃষ্টি হয়েছে। ২৮এ ফেব্রুয়ারি ১৩০ জনের চাকরির মেয়াদ শেষ হয়ে যাচ্ছে। ১৯৫৪ সালে ২১এ জানুয়ারি ডাঃ বিধানচন্দ্র রায় কল্যাণী কংগ্রেসের অধিবেশনে যাত্রা নাটক মঞ্চস্থ করার মধ্য দিয়ে এ'দের কার্যকাল শুরু করেছিলেন। তারপর এরা পশ্চিমবাংলায় বিভিন্ন গ্রামে এবং এমন কি দিল্লী, নেপাল প্রভৃতি অনেক জায়গায় এ'রা জনসাধারণের মনোরঞ্জন করে আসছেন। এ'দের কনট্রাক্ট-এর ভিত্তিতে এ'দের সার্ভিস। এই সার্ভিস এক্সটেন্ড করা হয়েছে। কিন্তু এবার প্রথম ২৮এ ফেব্রুয়ারি ক্যালক্যাটা ইনফরমেশান সেন্টার-এ তাঁদের চাকরির মেয়াদের শেষ দিনে নূতন ভাবে ইন্টারভিউ করা হয়েছে। সরকার তাঁর কর্মচারীদের যেখানে তাঁদের সার্ভিস পারমানেন্ট করছেন, পেনসান দিচ্ছেন, রিটায়ারমেন্টের বয়স বাড়াচ্ছেন সেখানে রি-ইন্টারভিউ-এর কথা বলে তাঁদের সার্ভিস ব্রেক করে দেওয়া হচ্ছে। আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে আবেদন করছি যে, আপ টু দি এন্টায়ার স্যাটিশফেকশান অব দি পাবলিক এই ১৩০ জন শিল্পী কাজ করছেন তখন রি-ইন্টারভিউ করার মাধ্যমে তাদের যাতে ব্রেক অব সার্ভিস না হয়, ভবিষ্যতে চাকরির ক্ষেত্র সুনিশ্চিত থাকে এবং তাঁদের চাকরির মেয়াদ সত্যিসত্যি যাতে শেষ না হয় সেটা যেন তাঁরা লক্ষ্য রাখেন।

[3-10—3-20 p.m.]

**ডঃ ওমর আলীঃ** মাননীয় স্পীকার মহাশয়, দুর্নীতিমুক্ত ও গণতান্ত্রিক প্রশাসন কায়েম করার সংকল্প কিভাবে ফাঁকা কথায় পর্যবসিত হচ্ছে তার কয়েকটি নমুনা আপনার মাধ্যমে এই সভার মাননীয় সদস্যদের সামনে উপস্থিত করছি।

সম্প্রতি মেদিনীপুরের জেলা কালেক্টর, মোহরার ও কেরাণীর পদে কোন ইন্টারভিউ ছাড়াই ৬৮ জনকে নিয়োগ করার পাকাপাকি ব্যবস্থা করেছেন এবং আরও শতাধিক লোককে বিভিন্ন-পদে নিয়োগ করার প্রস্তুতি নিয়েছেন। বিশ্বস্ত সূত্রের খবরে প্রকাশ জনৈক বিধানসভা সদস্যের সরবরাহ করা তালিকার ভিত্তিতে এই ব্যবস্থা নেওয়া হয়েছে।

কৃষিদপ্তর লিফ্‌ট ইরিগেশন প্রকল্পে এমন কিছুসংখ্যক যুবককে নিয়োগ করেছেন সংশ্লিষ্ট বিষয় সম্পর্কে যাদের কোন জ্ঞান নাই। শুধু তাই নয় এমন অনেক স্থানে তাদের নিয়োগ করা হয়েছে, যেখানে কোন লিফ্‌ট ইরিগেশন প্রকল্প নেই আর না হয় থাকলেও এখন পর্যন্ত তা কার্যকর হয় নি। অনেকগুলির মধ্যে একটি জ্বলন্ত উদাহরণ হল এগরা ১নং ও পাঁশকুড়া ১নং ব্লক।

প্রাথমিক শিক্ষক পদে নিয়োগের ক্ষেত্রে গোষ্ঠীগত ও দলীয় স্বার্থে রাতের অন্ধকারে ইন্টারভিউর প্রায় সমস্ত নম্বর বদল হচ্ছে।

মাননীয় স্পীকার স্যার, বেকার যুবকদের চাকুরি দেওয়ার নামে সীমাহীন দুর্নীতি চলছে।

এই অগণতান্ত্রিক ও দুর্নীতিপূর্ণ কাজের প্রতিবাদে এবং সুষ্ঠু গণতান্ত্রিক নিয়োগ নীতির দাবিতে সারা ভারত ছাত্র ফেডারেশন ও পশ্চিমবঙ্গ যুবসংঘের মেদিনীপুর জেলা শাখার নেতৃত্বে একদল ছাত্র ও যুবক গতকাল থেকে জেলাশাসকের এজলাসের সামনে অবস্থান করছেন।

আমি উল্লিখিত বিষয়গুলি সম্পর্কে যথোপযুক্ত তদন্ত এবং নিয়ম সম্মত প্রতিকার দাবি করছি।

জেলা যুব সঙ্ঘ প্রচারিত একটি প্রচারপত্র আমি আপনার টেবিলে রাখছি এই সঙ্গে।

**শ্রীললিত গায়েনঃ** স্যার, আমি একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বেকার সমস্যা সমাধানের জন্য যখন এই সরকার চিন্তা করছেন তখন নূতন ভাবে বেকার যেন আর না হয় সেদিকে তাঁরা নিশ্চয় লক্ষ্য রাখবেন। আপনি নিশ্চয় জানেন যে, দক্ষিণ ২৪-পরগনায় এখনও পর্যন্ত কোন কর্ম বিনিয়োগ কেন্দ্র নেই। সেখানে সুন্দরবনের এক প্রান্ত থেকে আরম্ভ ক'রে যাদবপুর পর্যন্ত যদি কোন বেকার যুবককে কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম লেখাতে হয়, তা হলে তাকে সুন্দরবন থেকে আসতে হয়। যদি সে একা না আসতে পারে তা হ'লে সঙ্গে করে আর একজনকে নিয়ে আসতে হয়। আপনি নিশ্চয় জানেন যে, বেকার সমস্যা সমাধানের জন্য আমরা যখন এগিয়ে যাচ্ছি তখন একজন বেকার যুবকের পক্ষে এইভাবে আর একজন লোক নিয়ে আসা কর্মবিনিয়োগ কেন্দ্রে নাম লেখানোর জন্য সম্ভব নয়। সেজন্য অনুরোধ করছি, দক্ষিণ ২৪-পরগনায় কেন্দ্রস্থল বারুইপুরে একটা যদি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ স্থাপন করা হয়, তা হ'লে দক্ষিণ ২৪-পরগনার বেকার যুবকদের অনেক সাহায্য হবে।

**শ্রীরূপসিং মাঝিঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং জরুরী বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার বলরামপর এবং বরাবাজার থানায় ব্যাপক চুরি এবং ডাকাতির ফলে সেখানকার মানুষের মধ্যে ভীতি এবং আতঙ্কের সৃষ্টি হয়েছে। আমি সেই অঞ্চল তদন্ত করে দেখলাম যে জায়গায় চুরি ডাকাতি হচ্ছে। আমি ২/৩ দিন ঘুরে রিপোর্ট সংগ্রহ করেছি তাতে দেখতে পাচ্ছি, বরাবাজার থানার বার্মানিডি গ্রাম ও মুরগাবুনি গ্রামে ডাকাতি হয়েছে এবং বলরামপুর মিশনডাঙ্গায় চুরি হয়েছে। বরাবাজার গ্রামে এবং হেরবনা গ্রামে এবং এছাড়া অন্যান্য বহু গ্রামে চুরি হয়েছে। থানাতে পুলিসের সংখ্যা অত্যন্ত কম ব'লে তারা সচেষ্ট থাকা সত্ত্বেও পরিস্থিতির মোকাবিলা করতে পারছেন না। আমি লজ্জার সঙ্গে স্বীকার করছি যে, এই পরিস্থিতির মোকাবিলা করতে আমাদের সরকার ব্যর্থ হয়েছেন। এই ঘটনার অনুসন্ধান ক'রে জানা যায় যে, কিছু অভাব আছে, কোন স্কীম এখন পর্যন্ত চালু হয় নি। ৩নং কারণ হচ্ছে ঐ অঞ্চলে সরকার বিরোধী পক্ষরা জোরদার আছে, তারা এই সমস্ত কু-ঘটনার সাথে আংশিকভাবে জড়িত। তা ছাড়া যে সমস্ত এলাকায় এই সমস্ত ঘটনা ঘটছে সেটা হচ্ছে সম্পূর্ণ বিহার সীমান্তের এলাকা, ফলে বিহার থেকে দুর্বৃত্তরা পুরুলিয়ায় প্রবেশ করে এই সমস্ত ঘটনা ঘটাচ্ছে। যেহেতু আমাদের পুলিস সংখ্যা লঘিষ্ঠ সেজন্য তাঁরা মোকাবিলা করতে পারছে না। সেজন্য স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, অবিলম্বে স্থানে স্থানে পুলিস ক্যাম্প বসিয়ে সেখানকার জনসাধারণের ভীতি দূর ক'রে তারা যে নিদ্রাহীন অবস্থায় রাত্রি যাপন করছে তার থেকে তাদের রেহাই দিন।

**শ্রীশীতলচন্দ্র হেমব্রামঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং জরুরী বিষয়ে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পুরুলিয়া জেলার বানদোয়ান যুব কংগ্রেস অফিস থেকে একটি চিঠি পেলাম। চিঠিতে লেখা আছেঃ—গত ৫ই ফেব্রুয়ারি বরাবাজার হইতে কুইলাপাল ভায়া বান্‌দোয়ান রাস্তাটি পিচ রাস্তার দাবিতে যে বান্‌দোয়ান বন্ধের ডাক দেওয়া হয়েছিল তা ২৪ ঘন্টা ব্যাপী পালন হয়েছে। তাহা সরকার অবগত হয়েছেন কিনা? যদি অবগত হয়ে থাকেন, তা হ'লে উক্ত রাস্তা পিচ করার ব্যাপারে সরকার কি ব্যবস্থা করেছেন? যদি কোন ব্যবস্থা সরকার না ক'রে থাকেন, তা হ'লে বান্‌দোয়ান যুব কংগ্রেস বরাবাজার হইতে কুইলাপাল রাস্তাটি পিচ রাস্তার দাবিতে এক বৃহত্তর আন্দোলনে নামবে এবং এই আন্দোলন জোরালো আকার ধারণ করবে। "আগুন জ্বলবে

নিভবে না"। বর্তমানে এক লক্ষ পঁচিশ হাজার বান্‌দোয়ানবাসী ক্ষিপ্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারত স্বাধীন হবার পর ২৬ বৎসর অতিক্রান্ত হতে চলেছে, কিন্তু দুঃখের বিষয় অদ্যাবধি বান্‌দোয়ানে এক ইঞ্চিও পিচের রাস্তা হল না। তাই বান্‌দোয়ানবাসিগণ আর অপেক্ষা করছে না। সত্বর বরাবাজার কুইলাপাল রাস্তাটি পিচ করার ইঙ্গিত না পেলে বৃহত্তর আন্দোলনে নামবে, সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রীর ও সরকারের দৃষ্টি এই বিষয়ে আকর্ষণ করছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কিছুদিন থেকে দেখতে পাওয়া যাচ্ছে যে, বিভিন্ন সরকারী হাসপাতালে এবং মেডিক্যাল কলেজে ওষুধ থেকে আরম্ভ ক'রে আসবাবপত্র যাবতীয় বিভিন্ন উপায়ে চুরি হয়ে যাচ্ছে। এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। চুরির ধরন এবং ধারণ দেখে মনে হয় যে, সরকারী কর্মচারী সে উঁচু হোক বা নিচু হোক তাদের এক অংশ নিশ্চয়ই এর সঙ্গে জড়িত।

[3-20—3-30 p.m.]

আজকে আনন্দবাজার পত্রিকায় দেখলাম, এক ব্যবসায়ীকে ঔষধের ব্যাপারে অ্যারেস্ট করা হয়েছে এবং সেই ঔষধের সংখ্যা অনেক—২ হাজার ২৬৭ বোতল বি জি ফস্, ১ লক্ষ ১২ হাজার ২০০টি স্যারিডন এবং ১ হাজার ৬০০ নোভালজিন। আমি এর মেরিটস্ অ্যান্ড ডমেরিটস্-এর মধ্যে যেতে চাচ্ছি না, কারণ কেস কোর্টে পেন্ডিং। আমি গতকাল মেডিকেল কলেজের মার্টিন ওয়ার্ডে গিয়েছিলাম এবং সেখানে গিয়ে দেখলাম পাদানিতে যে সমস্ত পিতলের পাত ছিল সেগুলি চুরি হয়ে যাচ্ছে। এই ব্যাপারে হাসপাতালের লোক জড়িত না থাকলে এটা সম্ভব নয়। কাজেই মামলা করলেই এই সমস্যার সমাধান হবে না। আমি সেইজন্য মন্ত্রিসভার কাছে, স্বাস্থ্যমন্ত্রীর কাছে এবং মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে, সমস্ত বিষয় সম্বন্ধে একটা উচ্চ পর্যায়ের কমিটি ক'রে তদন্ত করা হোক এবং দেখা হোক ভেতরে কি রকম চোর আছে, বাইরে কি রকম চোর আছে এবং যারা ভেতরের চোর রয়েছে তাদের সাস্‌পেনসন, ডিসমিসাল-এর ব্যবস্থা করতে হবে। আজকে যেখানে আমরা সাধারণ মানুষকে ঔষধ দিতে পারছি না সেখানে যদি এইভাবে ঔষধ চুরি যায় এবং পাদানি থেকে পিতলের পাত চুরি হয়, তা হ'লে সেটা সাঙ্ঘাতিক ব্যাপার। সেইজন্য আমি বলছি এই ব্যাপারে তদন্তের জন্য একটা উচ্চ পর্যায়ের তদন্ত কমিটি গঠন ক'রে যথাবিহিত ব্যবস্থা আপনারা করুন।

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মিঃ বিশ্বাস যে কথা বলেছেন সেটা দেশের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই বিষয়ে আমরা কাজ শুরু করেছি তাই কাগজের মাধ্যমে আপনারা দেখতে পাচ্ছেন। অবশ্য সব কয়টা বেরুচ্ছে না এবং নানা জায়গায় আমরা ধরতে পারছি না। আমি আপনার মাধ্যমে সমস্ত দেশবাসীর কাছে এবং বিশেষতঃ জনসাধারণের প্রতিনিধিদের কাছে অনুরোধ রাখছি যে, তাঁদের কাছে গিয়ে যাঁরা সেল্টার নেবার চেষ্টা করবে সেক্ষেত্রে আপনারা ভাল করে বুঝে দেখবেন তারা কারা। আমরা স্টেপ নিয়েছি, সমস্ত জনসাধারণ বিশেষ ক'রে যারা গরিব মানুষ হাসপাতালে যাচ্ছে তাদের দিকে তাকিয়ে এবং জনসাধারণের প্রতিনিধি যাঁরা এম এল এ-রা রয়েছেন তাঁদের সহৃদয়পূর্ণ সহায়তার ফলে আমরা এগিয়ে নিয়ে যাচ্ছি। কিন্তু দুঃখের বিষয়, যাদের বিরুদ্ধে স্টেপ নেওয়া হচ্ছে তারা যদি হঠাৎ তাদের রং পাল্টে কারুর ছায়ার তলায় দাঁড়ায়, তা হ'লে আমাদের কাজে এগুতে দেরি হবে। সমস্ত সংসদ সদস্য একভাবে আমাদের বলেছিলেন যে, এদের বিরুদ্ধে স্টেপ নিন যাতে একসঙ্গে এই জিনিস বন্ধ হয় সারা পশ্চিমবাংলায়। আমরা তাঁদের সহায়তা পেয়ে, আশ্বাস পেয়ে দ্রুত গতিতে কাজ করছি, তিনি যত বড়ই হোন না কেন আমরা তাঁদের খুঁজে বার করছি, আমাদের জাল তাদের গুটিয়ে নিয়ে আসছে। কিন্তু সেই জাল যদি কেউ কেটে ফেলে, কেউ যদি তাদের আশ্রয় দেয়, তা হ'লে সারা পশ্চিমবাংলার মানুষ জানুক যে, আমরা চেষ্টা করছি, কিন্তু বাধা পাচ্ছি। যেখানে হাতেনাতে ধরা হচ্ছে, তার জন্য তদারকি ক'রে আমার বাড়িতে ফোন আসছে দিল্লী থেকে। জ্যোতির্ময় বসু আমার

বাড়িতে ফোন করছেন দিল্লী থেকে। তিনি নাকি মার্কসবাদী সদস্য? তিনি নাকি একজন ক্যাডার? আমার অর্ডার অব ট্রান্সফার নাকি পলিটিক্যালি মটিভেটেড? আমি জোর গলায় তাঁকে বলেছিলাম। তিনি আমাকে ভয় দেখিয়েছিলেন, পার্লামেন্টে কোশ্চেন হবে। আমি তাকে বলেছিলাম পশ্চিমবাংলার মানুষ আপনার সেই কোশ্চেনের উত্তর পার্লামেন্টে পৌঁছে দেবে। কিন্তু ৭/৮ দিন যেতে না যেতে এটা খুবই দুঃখের কথা তাঁরা আমাদেরই সংসদ সদস্য তাঁদের ছায়ার অন্তরালে গিয়ে চুপিসারে সদস্যদের কিছু না ব'লে লেটার হেড যেটা পাঠিয়েছে ইউনিয়ন লিডার হিসেবে সেই লেটার হেডে যাঁর নাম আছে তাঁর নাম টাইপ মেসিনে কেটে সেখানে আমাদের একজন সদস্যের নাম বসিয়েছেন। আমি তাঁকে ডেকেছিলাম। আমাদের গভর্নমেন্টের দিক থেকে যেগুলো দেখান উচিত নয় তাঁর সঙ্গে আমি সেগুলি নিয়ে আলোচনা করেছি। সংসদ সদস্যদের প্রতি আমার শ্রদ্ধা আছে, কারণ তাঁরা জনসাধারণের প্রতিনিধি। আমরা যেসব স্টেপ নিচ্ছি তাতে আমি চাচ্ছি প্রতিটি সংসদ সদস্য আমাকে জোর গলায় বলুন তাঁরা ৬ মাসের মধ্যে কোন কথা বলবেন না। আমরা প্রতিদিন এয়ার-কন্ডিসন ঘরে বসে আলো জ্বালিয়ে যখন গরিব মানুষের কথা বলছি তখন আমাদের মনে রাখতে হবে যে আমরা তাদের পয়সা, প্রতিটি নয়া পয়সা খরচ করছি।

কিন্তু মুখে যদি কেবল বলে যাই, শুধু বক্তৃতা দিয়ে যাই, কাজ যখন করতে যাব আমার হাত যদি বেধে দেওয়া হয়, যদি বলা হয় অমুক মন্ত্রী অনেক দেখেছি, অমুক সংসদ সদস্য আমার আছে, অমুক লীডার আমার আছে, আমি দেখে নেব মন্ত্রী কি করতে পারে তাতে কি হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজ চাইছি, প্রতিটি মাননীয় সদস্যদের কাছে থেকে ছয় মাস সময় দিন কোন এনকোয়ারি কমিটির দরকার নাই, আমি সমূলে এই সব চোরদের বার ক'রে পশ্চিমবাংলার বাইরে ফেলে দেব। আমি জানি, মাননীয় অধ্যক্ষ মহাশয় রন্ধ্রে রন্ধ্রে কোথায় কোথায় কি আছে। এই ১১ মাসে আমরা সন্তর্পণে এগিয়ে গিয়ে তাদের একে একে ধরতে শুরু করেছি। তাই আজ তাদের কলরব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা নিশ্চয়ই জানেন, আমি তাদের কাছে অনুরোধ রাখছি আজ পশ্চিমবাংলার মানুষের দিকে তাকিয়ে তাদের মায়েদের দিকে তাকিয়ে যারা হাসপাতালে গেলে পরে—মা অন্তঃসত্ত্বা মা তিনি যখনই কিছু একটা চাইছেন, জল চাইছেন কিংবা বেড প্যান চাইছেন, তাদের কাছ থেকে টাকা চায়। গতকাল ধর্মঘট হয়েছে, সংসদ সদস্যরা জানুক আপনার মাধ্যমে সারা পশ্চিমবাংলার মানুষ জানুক যে পি জি এবং এন আর এস হাসপাতালে যে সব এমপ্লয়িরা ধর্মঘট করেছিলেন তারা কাজ না করার ফলে ক্যাজুয়াল ওয়ার্কার যারা ছিলেন তারা খাঁটি দুধ দিয়েছেন, যে মাছ সাপ্লাই করেছেন, যে কোয়ান্টিটি অব ফুড তারা সাপ্লাই করেছেন তা ডাবল দি কোয়ান্টিটি এবং এই ১১ মাসের মধ্যে এত ভাল খাবার এন আর এস এবং পি জি-তে দিতে পারা যায় নি। কারা ধর্মঘট করেছিলেন তা আপনারা বুঝে নিন। যারা ধর্মঘট করেছিল তারা যদি কাজ না করে, তা হ'লে মাছের কোয়ান্টিটি বাড়ে, খাঁটি দুধ পাওয়া যায়। ডাক্তররা বেশি ঔষধ দিতে পারে, তাদের সিরিঞ্জ খুঁজে পাওয়া যায়। রোগীর পথ্য বেশি আসে। সুতরাং যারা ধর্মঘট করেছিল তারা কারা। তারা যদি মাননীয় সদস্যদের ছায়াতলে যায়, তা হলে বারবার তাদের কাছে অনুরোধ, দেখুন, তারা কে। তাদের সঙ্গে কথাবার্তা বলুন, আমি ব'লে দেব, ওরা কারা, তারা লুকিয়ে লুকিয়ে সন্তর্পণে আসে। একদিন যাচ্ছে অন্য দলের কাছে আরেকদিন যাচ্ছে আরেক দলের কাছে। তাই সারা পশ্চিমবাংলার গরিব মানুষের কথা আমরা বারবার বলছি, নানান প্রগতিশীল লেজিসলেসন আমরা পাস করছি। আপনারা কাজে লাগান সেগুলি, চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিন কোথায় কোথায় এই ঘটনাগুলি হচ্ছে, আমরা যখন অ্যাকশান নেব আমাদের হাত শক্ত ক'রে দিন। (হাততালি)

**শ্রীশরৎচন্দ্র দাশ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা সেন্ট্রাল ওয়ার হাউসে আজ চার-পাঁচ মাস যাবৎ ২৫ হাজার বস্তা বিভিন্ন খাদ্যদ্রব্য পড়ে পড়ে সমস্তগুলি নষ্ট হতে চলেছে। ঐ ২৫ হাজার বস্তা মালের দাম কয়েক লক্ষ টাকা। সেখানকার শ্রমিকদের অসন্তোষের জন্য ঐ গুদামে মাল পচে নষ্ট হচ্ছে। ওখানে যে সমস্ত শ্রমিক কাজ করেন তারা ইরেগুলার যতক্ষণ না তাদের রেগুলার করা হচ্ছে ততক্ষণ তারা ঐ গুদামের মাল খালাস করবে না।

আমি বলি, যদি তাদের দাবিদাওয়া ন্যায়সঙ্গত হয়, তা হলে সেটা আপনাদের অবিলম্বে পূরণ করা উচিত। কিন্তু যে রকম দ্রব্যমূল্য দিন দিন বাড়ছে এবং খাদ্যদ্রব্যের যে রকম অভাব আছে সেই সময় ওখানে ২৫ হাজার বস্তা খাদ্যদ্রব্য নষ্ট হতে চলেছে সেটা মোটেই উচিত নয়। এই জন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, তিনি যেন ঐ সমস্ত খাদ্যদ্রব্য অবিলম্বে সেন্ট্রাল ওয়ারহাউস থেকে এনে জনগণের মধ্যে বিতরণ করেন।

**শ্রীকাশীকান্ত মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের মাননীয় সদস্যদের সামনে উপস্থিত করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, গত ৭১ সালে ২রা এপ্রিল আমাদের পশ্চিমবাংলার দুটি পত্রিকার দুটি যুবক দীপক ব্যানার্জী যিনি অমৃতবাজার পত্রিকার সাব-এডিটার ছিলেন এবং ফটো-গ্রাফার সুরজিত ঘোষাল তারা পাকিস্তান যুদ্ধের সময় অপহৃত হয়েছিলেন পাকিস্তানী সৈন্য কর্তৃক।

[3-30—3-40 p.m.]

এ সম্বন্ধে নানা রকম তদন্ত হয়েছে। এমন কি লোকসভায় প্রশ্ন উঠেছে, রাজ্যসভায় প্রশ্ন উঠেছে, এমন কি রাষ্ট্রসংঘের সামাজিক মানবিকতা কমিটিতেও এই নিয়ে ৩১।১০।৭২ তারিখে বলা হয়েছে যে, এই সাংবাদিকদের খবর কি? তখন তারা বলেছিল যে, সাংবাদিকরা ঠিকমত আছে, এমন কি পাকিস্তান টেলিভিশনেও এই সাংবাদিকদের দেখান হয়েছে। এই দুজন যুবক সাংবাদিক দেশের কাজে গিয়েছিল, আমাদের স্বাধীন দেশকে যুদ্ধের সময় নূতন প্রাণ দেবার জন্য সরেজমিনে খবর সংগ্রহ করার জন্য সেখানে গিয়েছিল, কিন্তু আজ পর্যন্ত মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বিধানসভা থেকে তাদের উদ্ধারের জন্য কোন রকম চেষ্টা করা হচ্ছে না। আমি, মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে তাদের সেখান থেকে মুক্ত ক'রে আনা হয়।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** স্যার, উনি যা বললেন ব্যাপারটা অত্যন্ত জরুরী, আপনি দয়া ক'রে শুনবেন।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** স্পীকার মহাশয়, আমি এই সভায় একটা অত্যন্ত জরুরী এবং গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরতে চাই এবং সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে সত্বর এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিবার পরিকল্পনার অন্তর্ভুক্ত কর্মসূচী অনুযায়ী নির্বীর্যকরণের কাজ চলেছে, কিন্তু এই নির্বীর্যকরণ যেভাবে করা দরকার এবং এ সম্বন্ধে ব্যবস্থাপত্র দেওয়া দরকার তা না করায়, তাদের যখন ছেড়ে দেওয়া হয়, তখন সেলাই কেটে যাবার জন্য বাড়ি যাবার পথে রক্তপাত হয় এবং নানা রকম অসুবিধা আরম্ভ হয়, এমন কি প্রাণহানিও হচ্ছে। এক দিকে এই অসুবিধা, অন্য দিকে বিভেদকামী রাজনৈতিক দলের কিছু লোক অপপ্রচার আরম্ভ করেছে ধর্মের নামে, এই নির্বীর্যকরণ পরিকল্পনা বানচাল ক'রে দেবার জন্য তারা চেষ্টা করছে। এজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের এবং এই হাউসের সদস্যদের সকলের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি সত্বর সযত্নে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়, যার ফলে পরিবার পরিকল্পনার অগ্রগতি চলে, উদ্দেশ্য সাধিত হয় এবং প্রাণহানি না ঘটে। এই ব'লে বক্তব্য শেষ করলাম। জয়হিন্দ।

## Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the Fourteenth Report of the Business Advisory Committee which at its meeting held on the 27th February, 1973 in my Chamber considered the question of allocation of dates and time for disposal of legislative and financial business and recommended as follows:

Wednesday, 7-3-73 ... (i) The West Bengal Duty on Inter-State River Valley Authority Electricity Bill, 1973 (Introduction, Consideration and Passing.)—1 hour.

(ii) Grant No. 27 (35 Industries—Cottage Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development—Cottage Industries.)—2 hours.

(iii) Grant No. 51 (96—Capital Outlay on Industrial and Economic Development—Public Undertakings.)—1 hour.

(iv) Grant No. 31 (39—Miscellaneous Social and Developmental Organisations — Welfare of Scheduled Tribes and Castes and Other Backward classes.)—1 hour.

Thursday, 8-3-73 ... (i) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1973 (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) Grant No. 25 (34—Co-operation)—2 hours.

(iii) Grant No. 26 (35—Industries—Industries and 96—Capital Outlay on Industrial and Economic Development.)—2 hours.

Friday, 9-3-73 ... (i) The Molasses Control Bill, 1973 (Introduction, Consideration and Passing.)—1 hour.

(ii) Grant No. 33 [42—Multipurpose River Scheme, 43—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 44—Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial), 98—Capital Outlay on Multipurpose River Scheme, 99—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial) and 100—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial).]—3 hours.

(iii) Grant No. 52 (98—Capital Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project.)—1 hour.

Monday, 12-3-73 ... (i) The Bengal Wakf (Amendment) Bill, 1973 (Introduction, Consideration and Passing.)—1 hour.

(ii) Grant No. 20 (29—Medical.)

(iii) Grant No. 21 (30—Public Health and 30A—Family Planning.)—4 hours.

There will be no calling attention or mention cases from 7th to 12th March, 1973.

Tuesday, 13-3-73 ... (i) Grant No. 49 (71—Miscellaneous—Irrecoverable Loans to displaced persons written off. 71—Miscellaneous Expenditure on displaced persons, 71—Miscellaneous—Relief to Refugees from Bangladesh, 109—Capital Outlay on Other Works — Expenditure on displaced persons, and Loans and Advances to displaced persons.)—2 hours.

(ii) Grant No. 38 (64—Famine Relief.)—2 hours.

Wednesday, 14-3-73 ... (i) Grant No. 34 (50—Public Works.)
(ii) Grant No. 53 (103—Capital Outlay on Public Works.)—2½ hours.
(iii) Grant No. 32 (39—Miscellaneous Social and Developmental Organisations—Excluding Welfare of Scheduled Tribes and Castes and Other Backward Classes.)
(iv) Grant No. 45 (71—Miscellaneous—Sports.)—1½ hours.

Thursday, 15-3-73 ... Grant No. 19 (28—Education.)—4 hours.

Friday, 16-3-73 ... (i) Grant No. 54 (124—Capital Outlay on Schemes of Government Trading.)
(ii) Grant No. 17 (26—Miscellaneous Departments—Excluding Fire Services.)—2 hours.
(iii) Grant No. 24 (33—Animal Husbandry and 124—Capital Outlay on Schemes of Government Trading—Dairy and Animal Husbandry Schemes.)—2 hours.

Monday, 19-3-73 ... (i) Grant No. 22 (31—Agriculture—Agriculture and 95—Capital Outlay on Schemes of Agricultural Improvement and Research.)—3 hours.
(ii) Grant No. 23 (31—Agriculture—Fisheries.)—1 hour.

Tuesday, 20-3-73 ... (i) Grant No. 12 (19—General Administration.)—3½ hours.
(ii) Grant No. 39 (65—Pensions and Other Retirement Benefits, and 120—Payments of Commuted value of Pensions.)—½ hour.

Wednesday, 21-3-73 ... Grant No. 30 (38—Labour and Employment.)—4 hours.

Thursday, 22-3-73 ... Grant No. 15 (23—Police.)—4 hours.

Friday, 23-3-73 ... Grant No. 2 (9—Land Revenue, 76—Other Miscellaneous Compensations and Assignments and 92—Payment of Compensation to Landholders, etc., on the abolition of the Zamindari System.)—4 hours.

Monday, 26-3-73 ... (i) Grant No. 43 (71—Miscellaneou—Contributions.) } 2 hours.
(ii) Grant No. 44 (71—Miscellaneous—Panchayats.) }
(iii) Grant No. 35 (51A—Greater Calcutta Development Scheme and 106A—Capital Outlay on Greater Calcutta Development Scheme.)—2 hours.

Tuesday, 27-3-73 ...

(i) Grant No. 29 (37—Community Development Projects, National Extension Service and Local Development Works, 109—Capital Outlay on Other Works—Community Development Projects, National Extension Service and Local Development Works, and Loans and Advances under Community Development Projects, National Extension Service and Local Development Works.)—2 hours.

(ii) Grant No. 13 (21—Administration of Justice.)—1 hour.

(iii) Grant No. 42 (70—Forest.)—1 hour.

(iv) Grant No. 48 (71—Miscellaneous—Other Miscellaneous Expenditure; and 109—Capital Outlay on Other Works.)

[3-40—4-00 p.m.]

(v) Grant No. 3 (10—State Excise Duties.)

(vi) Grant No. 14 (22—Jails.)

(vii) Grant No. 4 (11—Taxes on Vehicles.)

(viii) Grant No. 11 (18—Parliament, State/Union Territory Legislature.)

(ix) Grant No. 56 (Loans and Advances by State/Union Territory Governments.)

(x) Grant No. 16 (26—Miscellaneous Departments—Fire Services.)

(xi) Grant No. 1 (4—Taxes on Income other than Corporation Tax.)

(xii) Grant No. 8 (15—Registration Fees.)

(xiii) Grant No. 36 (53—Ports and Pilotage.)

(xiv) Grant No. 18 (27—Scientific Departments.)

(xv) Grant No. 28 (35—Industries—Cinchona.)

(xvi) Grant No. 40 (67—Privy Purses and Allowances of Indian Rulers.)

(xvii) Grant No. 41 (68—Stationery and Printing.)

(xviii) Grant No. 9 (16—Interest on Debt and other obligations.)

(xix) Grant No. 37 (57—Road and Water Transport Schemes and 114—Capital Outlay on Road and Water Transport Schemes.)

(xx) Grant No. 5 (12—Sales Tax.)

(xxi) Grant No. 6 (13—Other Taxes and Duties.)

(xxii) Grant No. 7 (14—Stamps.)

(xxiii) Grant No. 47 (71—Miscellaneous—Civil Defence.)

(xxiv) Grant No. 50 (78—Pre-partition Payments.)

(xxv) Grant No. 46 (71—Miscellaneous — Youth Services.)

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that the 14th Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

**Mr. Speaker:** I think the motion is adopted.

The motion was then, by leave of the House, adopted.

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After Adjournment)

## LEGISLATION

### The Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1973

[4-00—4-10 p.m.]

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to introduce the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1973, be taken into consideration.

Sir, the Bill seeks a minor amendment of clause (b) of sub-section (1) of section 9B and of sub-section (2) of the said section of the Bengal Motor Vehicles Tax Act, 1932, in order to prevent the release of vehicles seized for evading tax prior to the realisation of the due amount. At present clause (b) of sub-section (1) of section 9B of the Act under reference provides for seizing and detaining vehicles with arrears of tax due or vehicles registered outside the State about which the required information has not been furnished to the registering authorities concerned on having been brought for use in this State. But at the same time it also provides for release of the vehicles on execution of a bond by the owner or the person in charge of the vehicle for its production before the court when required. The court can similarly release the vehicles on bond as per discretion given to it under sub-section (2) of the said section. Taking advantage of this provision the owners of vehicles defaulting in making payment of tax obtained release of such vehicles before having to clear the arrear dues. It has been found in many cases that thereafter the person in charge of the vehicle can never be traced and brought before the court because recorded address of the persons and the garage address of the vehicles are found to be incorrect or are frequently changed without the knowledge of the registering authority. Sometimes the vehicle itself is sent out of the district where the case was detected or even out of West Bengal and as such it becomes untraceable. The case drags on and after failure to execute warrant of arrest ultimately issued it is filled the vehicles registered outside in West Bengal are more difficult to lay hands upon. As a result the arrear tax in such cases remains unrealised and substantial revenue on this account is lost. The detaining of vehicle till the disposal of the case will obviously causes much financial hardship to the owners of the vehicles. At the same time the amount demanded as arrear tax as such cannot be realised till the final orders in the case are passed by the court. The Bill under reference, therefore, provides for the release of the vehicle on payment of the amount demanded as arrear tax as security subject to the final order of the court, thus preventing any loss of Government revenue or of income to the vehicle owner due to non-plying, and at the same time leaving the issue of tax demanded open for the court to decide.

Sir, with these words I commend my motion for consideration by the House.

[4-10—4-20 p.m.]

**শ্রীশক্তিকুমার ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রিমহাশয় আজকে যে বিল নিয়ে এসেছেন এই বিল খুব সময় উপযোগী হয়েছে এবং আমি একে সমর্থন ক'রে কয়েকটি কথা বলছি। এই বিলটি খুবই সমর্থনযোগ্য। বাসের মালিকরা বা ভেহিকেলসের মালিকরা বন্ড দিয়ে হাইকোর্টের এক্তিয়ার থেকে বেরিয়ে গিয়ে তারা যথেচ্ছচারভাবে বেনাম করে বাসগুলি, ভেহিকেলসগুলি বিক্রি ক'রে ফেলতো এবং সরকারী প্রাপ্য বকেয়া ট্যাক্স তারা দিত না, তারা উধাও হয়ে যেত। এই বিল আমাদের খানিকটা ট্যাক্স আদায়ে সাহায্য করবে এবং সেই জন্য আমি একে সমর্থন জানাচ্ছি। বাসের মালিকদের মধ্যে বেশির ভাগই হচ্ছে বড়লোক। ট্যাক্স ফাঁকি দেওয়া তাদের একটা অভ্যাসে দাঁড়িয়ে গেছে এবং এই বিল যদি আজকে ভালভাবে প্রয়োগ করা যায় তা হ'লে এই ট্যাক্স আমাদের আদায় হবে এবং মালিকরাও দিতে বাধ্য হবে। এই আইন বলে আমরা যদি ভালভাবে ট্যাক্স আদায় করতে যাই তা হ'লে আমাদের যেসমস্ত কর্মচারী আছে তাদের আইনকানুন অনুযায়ী কাজ করবার জন্য মন্ত্রিমহাশয়কে সতর্ক দৃষ্টি রাখবার জন্য আবেদন জানাচ্ছি। অনেক সময় দেখা যায় আমাদের কর্মচারীরা সময়মত নোটিস দেয় না, সময়মত আদায়ের ব্যবস্থা করেন না এবং সেই জন্য অনেক সময় ট্যাক্স আদায় হয় না। কাজেই এই সম্বন্ধে আমাদের সতর্ক দৃষ্টি রাখা প্রয়োজন। আরো একটি জিনিস এর সঙ্গে যোগ করলে ভাল হ'ত—বাস ভেহিকেলসের জন্য সরকার থেকে যেসব পারমিট দেওয়া হয় সেই পারমিটের বিরুদ্ধে হাইকোর্ট থেকে ইনজাংসান জারি ক'রে বাসের পারমিট বন্ধ ক'রে দেওয়া হয় এবং তার ফলে জনসাধারণকে অশেষ দুর্ভোগ ভোগ করতে হয়। এই দিকটায় একটু দৃষ্টি দিলে আমার মনে হয়, ভাল হত। যাই হোক, আজকে যে বিলটি এসেছে এই বিলটিকে আমি সমর্থন ক'রে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের বঙ্গীয় মোটরযান কর সংশোধনী বিধেয়ক, ১৯৭৩ সাল যে বিলটি এসেছে এই বিলটিকে আমি আন্তরিকভাবে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের দেশে আমরা যেসমস্ত আইন তৈরি করি সেই সমস্ত আইন ফাঁকি দেবার জন্য ব্যবসায়ীরা কত রকমের ষড়যন্ত্রের জাল তারা চারিদিকে ছড়িয়ে দেয় এবং এই ক্ষেত্রেও অনুরূপই হয়। এবং সেই সঙ্গে সঙ্গে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার ৪ কোটি ৪৪ লক্ষ লোকের সার্বিক উন্নতি বিধানের জন্য আমাদের সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন এবং তার মধ্যে আমরা দেখতে পেয়েছি যে, সরকার যদি চেষ্টা চালান, তা হ'লে তার স্বার্থক রূপায়ণ হয়। সেলস ট্যাক্সের ক্ষেত্রে যে ড্রাইভ দেওয়া হয়েছে তাতে আমাদের ধারণা হয়েছে পূর্ববর্তী বছরগুলিতে যে পরিমাণে সেলস ট্যাক্স আদায় হত আজকে তার জায়গায় অনেক গুণ বৃদ্ধি পেয়েছে। এই ক্ষেত্রে আইনের ফাঁক দিয়ে মোটরের মালিকরা, ট্রাকের মালিকরা যেভাবে বেরিয়ে যাবার অপচেষ্টা চালাতেন সেই অপচেষ্টা বন্ধ করবার জন্য আমাদের সরকার দৃঢ় মত পোষণ করেছেন এই বিলের মধ্য দিয়ে, সেই জন্যই আমি তাঁকে আন্তরিকভাবে অভিনন্দন জানাই।

এই মোটরের মালিকরা নির্ধারিত ট্যাক্স না দিয়ে পালিয়ে যায় এমন কি কোর্টে যখন সেই মামলার জন্য হাজির হয় তখন দেখা যায় একটা বন্ড দিয়ে তারা বেরিয়ে যায়। তারপর সেই ট্রাক বা বাসের মালিক যাকে ছেড়ে দেওয়া হ'ল এই কোলকাতা শহরে কোথায় যে সে আত্ম-গোপন ক'রে রইল তাকে আর খুঁজেই পাওয়া গেল না বা সে তার মালিকানা হস্তান্তরিত ক'রে দিল। আজকে এই অবস্থার প্রতিকারের জন্য আমাদের সরকার যে বিল এনেছেন আমার মনে হয় না তার বিরুদ্ধে কোন সদস্য সমালোচনা করবেন। আজকের সরকারের ট্যাক্স আদায়ের ব্যাপারে এই যে বলিষ্ঠ নীতি আমি আশা করবো একে এ পক্ষ ও পক্ষ নয় সকলে সমর্থন করবেন। আজকে যদি কেউ এর বিরোধিতা করেন, তা হ'লে তাঁকে বুঝিয়ে বলতে হবে তিনি ট্যাক্স আদায় ক'রে আমাদের ৪ কোটি ৪৪ লক্ষ লোকের সার্বিক উন্নতি চান না, ঐ মুষ্টিমেয় বড়লোক, যারা বাস, ট্রাকের ব্যবসা করেন তাদের সাহায্য করতে চান বা যারা ট্যাক্স ফাঁকি দেয়, দুর্নীতিপরায়ণ তাদের সমর্থন করতে চান? মুখে শুধু সরকারের সমালোচনা

করলেই হবে না, সেই সমালোচনার মধ্যে যুক্তি থাকতে হবে, গঠনমূলক সমালোচনা আমরা চাই। আজকে যে বিধান করা হচ্ছে তাতে ট্যাক্সের টাকা আদালতে জমা দিয়ে বেরিয়ে যেতে হবে। আদালতের বিচারে যদি ট্যাক্স মকুব হয়ে যায় বা আংশিক মকুব হয়, তা হ'লে টাকা ফেরত দেওয়া হবে কিংবা মাপ ক'রে দেওয়া হবে, বিচারে যা হবে তাই করা হবে। কাজেই এই যে একটা বলিষ্ঠ প্রচেষ্টা এটার সার্থক রূপায়ণ হবে ব'লেই আমি মনে করি। তবে স্যার, এই প্রসঙ্গে আমি মন্ত্রিসভাকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। সেটা হচ্ছে সরকারী কর্মচারীদের একটা অংশ আছেন যারা সরকারের বলিষ্ঠ নীতিকে বানচাল করবার জন্য সচেষ্ট থাকেন। আমরা এখান থেকে যে সমস্ত আইন ক'রে দিই সেগুলির বাস্তব রূপায়ণের পথে অনেক বাধার সৃষ্টি করা হয়। সেই জন্য আমি আশা করবো, সেই বাধার সৃষ্টি যারা করবেন তাদের বিরুদ্ধে সরকারের তরফ থেকে যেন কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়। এই কথা ব'লে এই বিলকে আন্তরিকভাবে অভিনন্দন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম। জয় হিন্দ।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার তৈরি হবার পর থেকে পরিবহণের ক্ষেত্রে অনেক উন্নতি আমরা লক্ষ্য করেছি, বিশেষ ক'রে কোলকাতার পরিবহণের ব্যাপারে। স্টেট ট্রান্সপোর্টে টিকিট বিক্রি বাড়ছে ইত্যাদি আমরা লক্ষ্য করেছি। এবারে কর ফাঁকি বন্ধ করার জন্য মাননীয় মন্ত্রিমহাশয় যে প্রয়াস চালাচ্ছেন সেটা খুবই অভিনন্দনযোগ্য। ১৯৩২ সালের মোটর ভেহিকেলস অ্যাক্টের ৯/বি আইনের যে সংশোধন, সেটা অত্যন্ত প্রয়োজনীয় সংশোধন। কারণ খবর নিয়ে দেখা গিয়েছে যে, অনেক সময় কর ফাঁকি দিয়েও গাড়ি চালানো হয় এবং ধরা পড়লে কোর্টে এসে একটা বন্ড দিয়ে আবার গাড়ি নিয়ে চলে যায়। অনেক সময় মালিক'ও গাড়ি বেপাত্তা হয়ে যায়। এমন ঘটনাও ঘটেছে যে, গাড়ির চেসিসের নম্বর পাল্টে গাড়ি নিয়ে চলে যায় তারপর বিক্রি হয়ে যায়। তারপর কর ফাঁকি দিলে যে ১৫০ পারসেন্ট পেনাল্টি দিতে হয় তাতে হয়ত দেখা যায় যে, ৫ হাজার টাকার জায়গায় ৭॥ হাজার টাকা দিতে হবে। তখন মালিক গাড়িটা বিক্রি ক'রে দেন, এতে তাদের টাকাও দিতে হয় না, উল্টে লাভ হয়। তা ছাড়া লরির মালিকরা রাস্তায় লরি ফেলে রাখেন এবং এইভাবে ট্যাক্স ফাঁকি দেন। লরি থেকে প্রচুর লাভ হয়, কিন্তু তারা এইভাবে দুর্নীতি করে। তারা ট্যাক্স ফাঁকি দেয় এবং সেই ট্যাক্সের টাকা অনেক জমলে এক রাজ্য থেকে অন্য রাজ্যে গাড়ি নিয়ে চলে গিয়ে বিক্রি করে দেয়। এতে সরকারের অর্থাগম বন্ধ হয়, কিন্তু তাদের প্রচুর লাভ হয়। আজকে মাননীয় মন্ত্রিমহাশয় যে সংশোধনী এনেছেন সেটা এর বিরুদ্ধে একটা মস্তবড় রক্ষাকবচ। এখন আর ধরা পড়লে শুধু বন্ড দিয়ে বেরিয়ে যেতে পারবে না। এখন তাদের টাকা জমা দিতে হবে। ট্যাক্সের যে টাকা পাওনা ছিল। তারপর কোর্ট-এর বিধান অনুযায়ী সেটা কাটা যেত, না হয় ফেরত পেতেন। এই যে প্রয়াস, এই প্রয়াসকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। কারণ পরিবহণ মন্ত্রীর এই যে প্রচেষ্টা শুধু যে আমাদের রাজস্ব বৃদ্ধি করবে তা নয়। দুর্নীতির বিরুদ্ধে অনেক শ্লোগান নির্বাচনের আগে আমরা তুলেছিলাম যে, যাবতীয় দুর্নীতির বিরুদ্ধে আমরা লড়বো। আমাদের মুখ্যমন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, দুর্নীতির সমস্ত রন্ধ্রপথ বন্ধ করার জন্য সমস্ত রকম প্রচেষ্টা চালাবেন। পরিবহণমন্ত্রী যদি এইভাবে চেষ্টা করেন, তা হ'লে তিনি প্রতিশ্রুতি পালন করতে পারবেন। এই দপ্তর এবিষয়ে সচেতন থাকবে এবং সচেতনার দ্বারা সমস্ত রকম দুর্নীতির পথ বন্ধ হবে এবং অপর দিকে আয়ও বাড়বে। কারণ পশ্চিমবঙ্গের রাজস্বের একটা মোটা অংশ এই পরিবহণ থেকে আসে। এইভাবে প্রচেষ্টা চালালে এই বিলে ভাল ফল পাওয়া যাবে। সেজন্য সর্বপ্রকার আন্তরিক অভিনন্দন জানাচ্ছি এবং এই সংশোধনী গৃহীত হয়ে এই বিল যাতে পাস হয় তার জন্য সভ্যদের কাছে আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20—4-30 p.m.]

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, I am happy that the honourable Members have appreciated the efforts of the Government to plug the loopholes to prevent tax evasion. You know, Sir, that this Government is committed to safeguard the interest of the State and this is only a minor step towards that end.

I thank the honourable Members.

The motion of Shri Gyan Singh Sohanpal that the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1973, be taken into consideration was then put and agreed to.

*Clauses* 1, 2 *and Preamble*

The question that clauses 1, 2 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, I beg to move that the Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1973, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Police (West Bengal Amendment) Bill, 1973**

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, Sir, I beg to introduce the Police (West Bengal Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

**Shri Siddhartha Shankar Ray:** Sir, I beg to move that the Police (West Bengal Amendment) Bill, 1973, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংশোধনী প্রস্তাবটি যেটা বিধান সভার কাছে রাখছি, এটা অত্যন্ত সামান্য জিনিস। এতদিন ধরে এই আইন ছিল, এবং এখনও আছে। কারণ যখন রাষ্ট্রপতির শাসন চালু ছিল ১৯৭১ সালে, তখন এই রাজ্যে প্রেসিডেন্সিয়াল অ্যাক্ট হিসাবে এই আইনটি পাস করা হয়েছিল। আমার তখন সৌভাগ্য ছিল, কনসালটেটিভ কমিটি অব পার্লিয়ামেন্ট, সেখানে এই সামান্য আইনটি সভ্যদের কাছে পেস ক'রে এবং প্রায় সর্বসম্মতিক্রমে এটা পাস হয়েছিল, অবশ্য সি পি এম-এর ২।১ জন এম পি এটাতে আপত্তি করেছিলেন। সংশোধনীটি অত্যন্ত সামান্য—আপনারা জানেন যে, বেঙ্গল পুলিস অ্যাক্টে খালি ইন্সপেক্টার জেনারেল অব পুলিস নিয়োগের কথা আছে। কিন্তু অ্যাডিশন্যাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস অর স্পেশাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস-এর নিয়োগের কোন কথা বেঙ্গল পুলিস অ্যাক্ট-এ নেই। তার জন্য পশ্চিমবঙ্গে তখন জরুরী অবস্থা ছিল। তা ছাড়া পশ্চিমবঙ্গে অনেক সমস্যা আছে, লোকসংখ্যা অনেক বেড়েছে, অনেক কাজ বেড়েছে, তার জন্য ইন্সপেক্টার-জেনারেল অব পুলিসকে সাহায্য করার জন্য, তার কিছু কিছু ক্ষমতা ব্যবহার করবার জন্য একজন বা দুজন বা তার বেশি অ্যাডিশন্যাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস দরকার অথবা স্পেশাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস দরকার। আইনটা এখনও চালু আছে প্রেসিডেন্সিয়াল অ্যাক্ট হিসাবে। সেটা এক্সপায়ার ক'রে যাবে তার জন্য এই হাউসের কাছে এই সামান্য বিলটা আনতে চেয়েছি। আশা করি এটা নিয়ে খুব একটা আপত্তি কারোর থাকবে না।

**Mr. Speaker:** There is a Circulation Motion by Shri Shish Mohammad. The Circulation Motion is in order. I now call upon Shri Shish Mohammad to move his motion for circulation.

**Shri Shish Mohammad:** Mr. Speaker, Sir, I beg to move that the Police (West Bengal Amendment) Bill, 1973, be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st day of may, 1973.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে ওয়েস্ট বেঙ্গল পুলিস অ্যামেন্ডমেন্ট বিল আজকে মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রিমহাশয় পাস করার জন্য উপস্থিত করেছেন, আমি এটা সার্কুলেশনের জন্য মুভ করছি। সেই সঙ্গে সঙ্গে আমি কয়েকটা কথা এই হাউসে আপনার মাধ্যমে রাখতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী ইতিপূর্বে বললেন যে ১৯৭১ সালে নানা রকম বিশৃঙ্খলা থাকার জন্য ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস, তার পক্ষে কাজ করা নিশ্চয়ই অসুবিধাজনক ছিল, সেই জন্য সেই সময় অ্যাডিশন্যাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস এবং স্পেশাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস, এই দুটো পদে লোক নেওয়া হয়েছিল। তখন পশ্চিমবাংলায় সেই

৫৬ ধারা প্রয়োগ ক'রে রাষ্ট্রপতি একটা জরুরী অবস্থা ঘোষণা করেছিলেন। কাজেই সেই সময় আমরা শুনেছি এবং এখনও শুনছি যুক্তফ্রন্ট চালু থাকার ফলে খুব বিশৃংখলা ছিল, খুব হানাহানি হয়েছিল, খুব গণ্ডগোল হয়েছিল, সেই কারণে সেইগুলোকে জব্দ করার জন্য, দাবানোর জন্য পুলিসের দরকার হয়েছিল। কিন্তু এখন তো দেখতে পাচ্ছি এবং এই হাউসের মাননীয় সদস্যদের দ্বারা শুনতেও পাচ্ছি যে, শান্তি-শৃংখলা ফিরে এসেছে। কাজেই যে ক্ষেত্রে শান্তি-শৃংখলা প্রতিষ্ঠিত হয়েছে, সেই ক্ষেত্রে বর্তমানে অতিরিক্ত ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস এবং স্পেশাল ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস, এইগুলো রাখার কি প্রয়োজন আছে? শান্তি তো ফিরে এসেছে। কাজেই আমি মনে করি তা নয়। পুলিস তো খুব ১৯৭২ সাল থেকে লাঠি-পেটা ক'রে এলো এবং এখনও করছে, আর অতিরিক্ত দুজনকে দিয়ে আর কত লাঠি-পেটা করবেন। আমি মনে করি, এইগুলো লাঠি-পেটা করার জন্য করা হচ্ছে। তা ছাড়া বিলটাতে বলা হয়েছে, এর জন্য যে টাকা মঞ্জুর করা হয়েছে তা অত্যন্ত নগন্য। সেটা যত নগণ্য বা জঘনাই হোক না কেন, টাকা কিছু তো মঞ্জুর করা হয়েছে এবং ১৯৭৩-৭৪ সালে সেটা ইনক্লুড করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, নিশ্চয়ই এই দুজন ব্যক্তির জন্য তাদের বেতন, টুর, কন্টিনজেন্সি ইত্যাদি বাবত লক্ষ টাকা থেকে ছাড়িয়ে আরও অনেক দূর যাবে বছরে। সেই লক্ষ টাকা এই দুজনের জন্য না দিয়ে এরা তো অর্ডার করেই খালাস। কাজ তো করবে ঐ দারোগা এবং কনস্টেবলরা। এই কনস্টেবলদের অবস্থার কথা আমরা জানি। কাজেই এই সকল কনস্টেবল যারা দুঃস্থ

[4-20—4-40 p.m.]

পরিবারের, যাদের স্বাস্থ্যহীন অবস্থা তাদের জন্য যে পরিমাণ টাকা অল্প-স্বল্প দেওয়ার ব্যবস্থা আছে এই দুজন ব্যক্তিকে সেই টাকাগুলি না দিয়ে তাদের হাতে যদি এই টাকাটা রাখতেন, তা হলে আমার মনে হয় অনেক ভাল হত। এই দুজন ব্যক্তিকে পোষণ করার কেন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। কাজেই এই বিলটার আমি ঘোর বিরোধিতা করছি।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, দি পুলিস অ্যামেন্ডমেন্ট বিল যেটা মাননীয় মন্ত্রী এনেছেন সেটাকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। এই বিলের মধ্যে ২ জন অ্যাডিশন্যাল ইন্সপেক্টার-জেনারেল অফ পুলিস নিয়োগের কথা বলা হয়েছে এবং সেটা আমি সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে যে, যুক্তফ্রন্ট শাসনের পর দেশের মধ্যে আইন-শৃংখলা রক্ষা করা একটা কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই অবস্থায় পদস্থ পুলিস কর্মচারী বাড়ান দরকার। আর এস পি-র মাননীয় সদস্য শ্রীশীশ মহম্মদ যে অ্যামেন্ডমেন্ট-টা এনেছেন সেটা অনর্থক, এটা আনার কোন সার্থকতা আছে বলে আমি মনে করি না। কারণ ইউ এফ গভর্নমেন্ট প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে আমরা দেখতে পেয়েছি যে, পুলিসকে সম্পূর্ণভাবে নিষ্ক্রিয় রেখে শিক্ষককে শিক্ষকে, ছাত্রতে ছাত্রতে, এমন কি শ্রমিককে দিয়ে শ্রমিককে হত্যা করা হয়েছে। সব চেয়ে আশ্চর্যের কথা এই যুক্তফ্রন্ট সরকারের পুলিস মন্ত্রীর নির্দেশে কিনা জানি না, পুলিস সব সময় নিরব দর্শকের ভূমিকা গ্রহণ করেছে। এই অবস্থায় আমরা নির্বাচনের আগে জনসাধারণের কাছে বক্তব্য রেখেছিলাম যে, আমাদের সমর্থন করলে আমরা দেশের আইন-শৃংখলা ফিরিয়ে আনব। জনগণের আশীর্বাদ নিয়ে আমরা এখানে এসেছি এবং জনগণের সহানুভূতি নিয়ে আমরা দেশের আইন-শৃংখলা ফিরিয়ে আনতে পেরেছি। ১৯৬৭ সালের পর থেকে বর্তমান সরকার প্রতিষ্ঠিত হওয়া পর্যন্ত যে ভয়াবহ শাসনব্যবস্থা, যে রেন অফ টেরর চলেছিল সেই অবস্থা থেকে আমরা দেশকে মুক্ত করেছি। আমাদের মুখ্য-মন্ত্রী দৃঢ়তার সঙ্গে ঘোষণা করেছেন যে, সমাজবিরোধীরা যদি কংগ্রেসের পতাকা নিয়ে আসে, তা হ'লেও তাদের রেহাই দেব না। আইন যা আছে তাতে সে কংগ্রেসেরই হোক বা অন্য কোন পার্টির হোক তাকে দমন করা হবে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এটা দৃঢ়তার সঙ্গে ঘোষণা করেছেন, কিন্তু যুক্তফ্রন্ট সরকারের সময়ের পুলিস মন্ত্রীর কাছ থেকে আমরা এই রকম কোন বক্তব্য পাই নি। একটা কথা আমরা জানি যে, অনেক পুলিস কর্মচারী আছেন যারা নিষ্ঠাবান সৎ এমন কি নিজেদের জীবন পর্যন্ত বিপন্ন ক'রে দেশের আইন-শৃংখলা রক্ষা করে। তাই আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যেন সমস্ত পুলিস কর্মচারী -তারা যে মতের হন না কেন, তারা দেশের সেবায় নিজেদের নিযুক্ত করবেন। প্রতিটি পুলিস কর্মচারীকে

সৎ এবং নিষ্ঠাবান হতে হবে, তাদের স্মরণ করতে হবে যে, তারা সমাজের একটা অংশ, সমাজের কল্যাণ তাদের কাজের উপর নির্ভর করছে, সেই জন্য দেশসেবামূলক আদর্শে তাদের উদ্বুদ্ধ করতে হবে তবেই আমরা দেশকে গড়ে তুলতে পারব। আমরা অনেক পুলিস ইউনিয়নের কথা শুনেছি, যুক্তফ্রন্টের সময় আমরা দেখেছি, এই ইউনিয়নের বিধানসভা অভিযান এবং তৎকালীন স্পীকারের ঐতিহাসিক পলায়ন। এই সব জিনিস যাতে আর না হয় সেজন্য পুলিস কর্মচারীদের সতর্ক থাকতে হবে এবং সর্বোপরি তাদের দেশসেবামূলক কাজ করতে উদ্বুদ্ধ হতে আহ্বান জানাতে হবে। জয় হিন্দ।

**শ্রীপ্রদ্যোৎকুমার মাহান্তিঃ** স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় পুলিস আইনের যে একটা সংশোধনী এনেছেন যার মূল কথা হ'ল, এখানে প্রয়োজন হ'লে স্পেশাল আই জি বা একজন বা দুজনের বেশি যাতে অ্যাডিশানাল আই জি পশ্চিমবাংলায় নিয়োগ করা যেতে পারে তার জন্য বিধান-সভায় অনুমোদন দরকার। তিনি স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস এর মধ্যে বলেছেন অ্যাজ দি নেসেসিটি অব দি আফোরসেড লেজিসলেশন স্টিল একজিস্টস্ সেজন্য এটার দরকার হয়েছে। আমাদের আজ যিনি মুখ্যমন্ত্রী তিনি ডাঃ রায়ের সময় মন্ত্রিসভায় ছিলেন। সেদিন থেকে আজ পর্যন্ত বিভিন্নভাবে শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষের রাজনীতির গতি-প্রকৃতি এবং শাসন ব্যবস্থা তিনি লক্ষ্য করছেন এবং জ্ঞাত আছেন। এই বিল আনার সময় তিনি বললেন প্রেসিডেন্ট অ্যাক্ট হিসাবে যে আইন তৈরি হয়েছিল তার প্রয়োজন এখনও রয়েছে। কিন্তু বরাবরই এই মন্ত্রিমণ্ডলী বলে আসছেন যে, এখানে শান্তি-শৃঙ্খলা ফিরে এসেছে। একথা ঠিক যে, ১৯৬৯ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত যে অবস্থা এখানে ছিল তাতে সেই অবস্থায় এই আইনের প্রয়োজন ছিল। কেন না সেই সময়ে যে সরকার ছিল তার পুলিসমন্ত্রী হিসাবে জ্যোতিবাবু একসঙ্গে সরকার পুলিস এবং তাঁর দলের কর্মীরা এখানে তাণ্ডব অবস্থা সৃষ্টি করেছিল। সুতরাং দৃঢ়হস্তে সেই পরিস্থিতির মোকাবিলা করার জন্য প্রেসিডেন্ট অ্যাক্ট করার প্রয়োজন হয়। কিন্তু সেই অন্ধকার দিনগুলি চলে যাবার পর এখনও তিনি বলছেন এই আইনের দরকার আছে। তিনি জানেন ডাঃ রায়ের আমলে একমাত্র আই জি অব পুলিস ছাড়া আর কেউ ছিলেন না। প্রফুল্লবাবু যতদূর জানি মুখ্যমন্ত্রী হয়ে অ্যাডিশন্যাল আই জি পদ সৃষ্টি করলেন। আজ আমার যতদূর জানা আছে বোধ হয় ২ জন অ্যাডিশন্যাল আই জি এবং একজন ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস আছেন। এর পরেও স্পেশাল আই জি করার বিধান তিনি আনছেন। এর জন্য খুব বেশি খরচও হবে। আমি এই বিলের বিরোধিতা করে এই প্রস্তাব রাখছি যে এই রকম বড় বড় পোস্ট ক্রিয়েট করার ফলে বহু রকম অসুবিধা দেখা দেবে। ক্ষমতার অপব্যবহার হবে এবং একই র‍্যাঙ্ক-এর লোকেদের মধ্যে নানা রকমের গোলমাল শুরু হবে। যেমন আই এ এস একই র‍্যাঙ্কের

[4-40—4-50 p.m.]

একজন লোককে চীফ সেক্রেটারি করে দিলেন, কেউ আপত্তি করল, অমনি আর একজনকে অ্যাডিশনাল চীফ সেক্রেটারি করলেন, এই রকমভাবে বহু পোস্ট ক্রিয়েট করলে স্বাভাবিক অবস্থার সময়ে বহু অসুবিধা দেখা দেয়। সেজন্য আমি বলব এই রকম পোস্ট ক্রিয়েট না করে বরং যে টাকা খরচ হবে সেই টাকার এই সরকারের আমলে এতদিন থেকে যে সমস্ত পুলিস অফিসার সরকারকে নিরপেক্ষভাবে সাহায্য করেছেন দেশে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য তাদের উৎসাহিত করার জন্য ব্যয় করা হোক এবং জ্যোতিবাবুর আমল থেকে কিছু কিছু লোক পুলিসে ঢুকে বসে আছে, তারা সরকারী কাজ করছে না বা ইনএফিসিয়েন্ট, তাদের খুঁজে বের ক'রে তাদের টাকা নিয়ে যে সমস্ত পুলিস কর্মচারী ভালভাবে কাজ করছেন তাদের সেই টাকা দিয়ে উৎসাহিত করা হোক, এই প্রস্তাব রাখছি পুলিসমন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে।

**শ্রীসত্য ঘোষালঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটা আনা হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বলেছেন যে বিলটা খুব গুরুতর নয় এবং অতি ছোট, সুতরাং আমি সেই ছোট আকারে দেখছি, খুব গুরুতর আকারে দেখছি না, তবুও এই বিল সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই অন্য কারণে। বিলে একজন আই জি বাড়ল, কি অ্যাডিশনাল আই জি হ'ল,

কি স্পেশাল আই জি হ'ল, সেটা বড় কথা নয়, বড় ব্যাপার হচ্ছে এ'রা হলেন কি জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি একটা ছোট্ট গল্প বলছি—গড়বেতায় আমার যে কনস্টিটিউয়েন্সি তার পাশে সাহেবদের একটা জমিদারী কোম্পানী ছিল। সেই জমিদারী কোম্পানীতে জমিদারী চালাতেন সাহেব লোক। একদিন সাহেব যাত্রা শুনছেন, রাম যাত্রা হচ্ছে, রাম আসছে লক্ষ্মণ আসছে, সীতাও বেরিয়েছে, কিন্তু মুস্কিল হ'ল সাহেব কিছু বুঝতে পারছেন না। এমন সময় হনুমান এল, হনুমানের বড় লেজ দেখে সাহেব খুব খুশী হয়ে বললেন, হনুমান বহুত আচ্ছা হ্যায়। সাহেব হনুমানকে পুরস্কার দিলেন। যাত্রায় নগদ পুরস্কার দেওয়ার রেওয়াজ আছে, যেই একটা টাকা পেয়েছে সেই হনুমান বেরিয়ে চলে গেছে। সাহেব আবার যাত্রা দেখছেন, রাম, লক্ষ্মণ, সীতা আসছে, কিন্তু সাহেবের ভাল লাগছে না। হনুমান আর একবার এল, তখন সাহেব বলল, এ হনুমান কো রূপেয়া দো, দুসরে হনুমান কো লাও। শেষ পর্যন্ত সাহেবকে খুশী করবার জন্য দলের সবাইকে হনুমান সাজতে হয়েছিল সাহেব যাতে যাত্রা বুঝতে পারেন তার জন্য হনুমানের দরকার হয়েছিল। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ আমরা যেন বুঝতে পারি, এই যে শান্তি এবং শৃঙ্খলা যার জন্য একজন আই জি-তে কুলাবে না, আর একটা আই জি-র দরকার হবে আমাদের এমন সব স্টক ফ্রেজ ক্র্যাশ ফ্রেজ ভালভাবে করতে হবে, টপ হেভি অ্যাডমিনিস্ট্রেশান হচ্ছে। আই জি নিয়োগ করা যাবে না, একথা বলব না, কারণ মুখ্যমন্ত্রী নিজেই বিচার করছেন, সেই বিচার করতে গিয়ে আমাদের স্বরাষ্ট্র দপ্তরে দুজন মন্ত্রী রেখেছেন, প্রয়োজন আছে বলেই করেছেন। যেহেতু অর্ডিন্যান্সের মেয়াদ শেষ হয়ে যাচ্ছে সেজন্য এটা নিশ্চয়ই করবার দরকার আছে, কিন্তু আমরা যেন বুঝতে পারি যে, দেশে শান্তি শৃঙ্খলা প্রতিষ্ঠিত হচ্ছে, শান্তি-শৃঙ্খলা ক্রমশঃ বাড়ছে। ধরুন একটা জীর্ণ দড়িতে বাঁধা গরু, দাঁড়িয়ে দাঁড়িয়ে মার খাচ্ছে, কিন্তু জীর্ণ দড়িটা কেটে দিলে মনিবের শান্তি বিঘ্নিত হয় না, এ ধরনের শান্তির কথা বলছি না, শান্তি হচ্ছে গরুটা বিচরণ করবে এবং দড়িটাও যেন কাজে লাগে। আমাদের যে গণতান্ত্রিক মোর্চার সরকার, সেই সরকার যাতে লক্ষ্য পথে অগ্রসর হতে পারে, শ্রমিক, কৃষক মধ্যবিত্ত মানুষ সকলে যাতে উৎসাহিতভাবে কাজ করতে পারে এবং সেই কাজে পুলিস বাহিনী যাতে প্রতিবন্ধক না হয়ে সহায়কের ভূমিকা পালন করতে পারে সেদিকে স্বরাষ্ট্রমন্ত্রী যেন দৃষ্টি দেন, সেই অনুরোধ করছি। তা না হ'লে শান্তি আমরা আনতে পারব না।

পিপল অরিএন্টেড পুলিস বাহিনী প্রয়োজন যাদের জনসাধারণের দিকে নজর থাকবে। আজকে দেখছি চুরি, ডাকাতি বেড়েছে, ছিনতাই, রাহাজানি হচ্ছে। এই বিধানসভায় কিছুদিন ধরে দেখছি, বিভিন্ন সদস্যেরা অনেক কথা উল্লেখ করেছেন এবং মন্ত্রিমহাশয় তার জবাব দিয়েছেন। নিশ্চয়ই যে অরাজক অবস্থা ছিল তার থেকে আমরা এগিয়ে এসেছি। কিন্তু এখনও আমরা একথা বলতে পারছি না যে, এভরিথিং ইজ ওয়েল ইন দি স্টেট। আবার আইন-শৃঙ্খলার ক্ষেত্রে আমি একথাও বলছি না যে, এভরিথিং ইজ রটন। আমি একথা বলছি যে, যে জিনিস আমরা চাই সেইদিকে আমরা এগুইনি এবং সেইদিকে পুলিস খুব সহায়ক। গ্রামে ভাগচাষীদের উচ্ছেদ বন্ধ করবার ব্যাপারে তারা যদি পুলিসের সাহায্য চায় তা হ'লে তারা সেই সাহায্য কি পায়? ক্ষেতমজুরকে কি পুলিস সাহায্য করে? থানায় ডায়রি করতে গেলে সাধারণ মানুষ কি পুলিসের কাছ থেকে সাহায্য পায়? স্বরাষ্ট্র দপ্তরের রাষ্ট্র-মন্ত্রী বলেছেন পুলিস রাজনীতি করে। এখানে কেউ কেউ যুক্তফ্রন্টের কথা বলেছেন। আর এস পি-র সদস্য প্রচারের কথা বলেছেন। তিনি বলেছেন, তখন দরকার ছিল, এখন আর দরকার নেই এবং একথা ব'লে তিনি শ্লেষ ব্যঙ্গ করতে চেয়েছেন। যখন স্বরাষ্ট্র দপ্তর যাঁর হাতে ছিল তিনি দলীয় স্বার্থে পুলিসকে ব্যবহার করেছেন এবং তার ফলে যে অশুভ ধারণা লোকের মনে হয়েছিল সেই অশুভ ধারণা লোকের মন থেকে সরে গেছে এবং যুক্তফ্রন্টের উপর কলঙ্কের কালিমা লিপে দিয়েছে। স্বরাষ্ট্র দপ্তরের রাষ্ট্রমন্ত্রী বলেছেন, পুলিস রাজনীতি করে। পুলিস যদি রাজনীতি করে, তা হ'লে তারা সেটা কোথা দিয়ে করে? পুলিস তা হ'লে কোন দলের পক্ষে রাজনীতি করে? তাই আমি পুলিসমন্ত্রীকে অনুরোধ করছি, সেদিকে যেন লক্ষ্য করা হয়, না হ'লে এই আই জি, স্পেশাল আই জি ক'রে কোন লাভ হবে না এবং এই বিলের উদ্দেশ্য সিদ্ধ হবে না। তবে আজকে স্পেশাল আই জি বাড়ান বড় কথা নয়, আজকে বড় কথা হচ্ছে, আমরা যেন সেই অনুসারে কাজ পাই, আমরা যেন বুঝতে পারি যে, সেই কাজ হচ্ছে, শান্তি-শৃঙ্খলা স্থাপিত হচ্ছে, চুরি-ডাকাতি, রাহাজানি, ছিনতাই

সৎ এবং নিষ্ঠাবান হতে হবে, তাদের স্মরণ করতে হবে যে, তারা সমাজের একটা অংশ, সমাজের কল্যাণ তাদের কাজের উপর নির্ভর করছে, সেই জন্য দেশসেবামূলক আদর্শে তাদের উদ্বুদ্ধ করতে হবে তবেই আমরা দেশকে গড়ে তুলতে পারব। আমরা অনেক পুলিস ইউনিয়নের কথা শুনেছি, যুক্তফ্রন্টের সময় আমরা দেখেছি, এই ইউনিয়নের বিধানসভা অভিযান এবং তৎকালীন স্পীকারের ঐতিহাসিক পলায়ন। এই সব জিনিস যাতে আর না হয় সেজন্য পুলিস কর্মচারীদের সতর্ক থাকতে হবে এবং সর্বোপরি তাদের দেশসেবামূলক কাজ করতে উদ্বুদ্ধ হতে আহ্বান জানাতে হবে। জয় হিন্দ।

**শ্রীপ্রদ্যোৎকুমার মাহান্তিঃ** স্যার, মুখ্যমন্ত্রী মহাশয় পুলিস আইনের যে একটা সংশোধনী এনেছেন যার মূল কথা হ'ল, এখানে প্রয়োজন হ'লে স্পেশাল আই জি বা একজন বা দুজনের বেশি যাতে অ্যাডিশানাল আই জি পশ্চিমবাংলায় নিয়োগ করা যেতে পারে তার জন্য বিধান-সভায় অনুমোদন দরকার। তিনি স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস এর মধ্যে বলেছেন অ্যাজ দি নেসেসিটি অব দি আফোরসেড লেজিসলেশন স্টিল একজিস্টস্ সেজন্য এটার দরকার হয়েছে। আমাদের আজ যিনি মুখ্যমন্ত্রী তিনি ডাঃ রায়ের সময় মন্ত্রিসভায় ছিলেন। সেদিন থেকে আজ পর্যন্ত বিভিন্নভাবে শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষের রাজনীতির গতি-প্রকৃতি এবং শাসন ব্যবস্থা তিনি লক্ষ্য করছেন এবং জ্ঞাত আছেন। এই বিল আনার সময় তিনি বললেন প্রেসিডেন্ট অ্যাক্ট হিসাবে যে আইন তৈরি হয়েছিল তার প্রয়োজন এখনও রয়েছে। কিন্তু বরাবরই এই মন্ত্রিমণ্ডলী বলে আসছেন যে, এখানে শান্তি-শৃংখলা ফিরে এসেছে। একথা ঠিক যে, ১৯৬৯ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত যে অবস্থা এখানে ছিল তাতে সেই অবস্থায় এই আইনের প্রয়োজন ছিল। কেন না সেই সময়ে যে সরকার ছিল তার পুলিসমন্ত্রী হিসাবে জ্যোতিবাবু একসংগে সরকার পুলিস এবং তাঁর দলের কর্মীরা এখানে তাণ্ডব অবস্থা সৃষ্টি করেছিল। সুতরাং দৃঢ়হস্তে সেই পরিস্থিতির মোকাবিলা করার জন্য প্রেসিডেন্ট অ্যাক্ট করার প্রয়োজন হয়। কিন্তু সেই অন্ধকার দিনগুলি চলে যাবার পর এখনও তিনি বলছেন এই আইনের দরকার আছে। তিনি জানেন ডাঃ রায়ের আমলে একমাত্র আই জি অব পুলিস ছাড়া আর কেউ ছিলেন না। প্রফুল্লবাবু যতদূর জানি মুখ্যমন্ত্রী হয়ে অ্যাডিশন্যাল আই জি পদ সৃষ্টি করলেন। আজ আমার যতদূর জানা আছে বোধ হয় ২ জন অ্যাডিশন্যাল আই জি এবং একজন ইন্সপেক্টার-জেনারেল অব পুলিস আছেন। এর পরেও স্পেশাল আই জি করার বিধান তিনি আনছেন। এর জন্য খুব বেশি খরচও হবে। আমি এই বিলের বিরোধিতা করে এই প্রস্তাব রাখছি যে এই রকম বড় বড় পোস্ট ক্রিয়েট করার ফলে বহু রকম অসুবিধা দেখা দেবে। ক্ষমতার অপব্যবহার হবে এবং একই র‍্যাঙ্ক-এর লোকেদের মধ্যে নানা রকমের গোলমাল শুরু হবে। যেমন আই এ এস একই র‍্যাঙ্কের

[4-40—4-50 p.m.]

একজন লোককে চীফ সেক্রেটারি করে দিলেন, কেউ আপত্তি করল, অমনি আর একজনকে অ্যাডিশনাল চীফ সেক্রেটারি করলেন, এই রকমভাবে বহু পোস্ট ক্রিয়েট করলে স্বাভাবিক অবস্থার সময়ে বহু অসুবিধা দেখা দেয়। সেজন্য আমি বলব এই রকম পোস্ট ক্রিয়েট না করে বরং যে টাকা খরচ হবে সেই টাকার এই সরকারের আমলে এতদিন থেকে যে সমস্ত পুলিস অফিসার সরকারকে নিরপেক্ষভাবে সাহায্য করেছেন দেশে শান্তি-শৃংখলা ফিরিয়ে আনার জন্য তাদের উৎসাহিত করার জন্য ব্যয় করা হোক এবং জ্যোতিবাবুর আমল থেকে কিছু কিছু লোক পুলিসে ঢুকে বসে আছে, তারা সরকারী কাজ করছে না বা ইনএফিসিয়েন্ট, তাদের খুঁজে বের ক'রে তাদের টাকা নিয়ে যে সমস্ত পুলিস কর্মচারী ভালভাবে কাজ করছেন তাদের সেই টাকা দিয়ে উৎসাহিত করা হোক, এই প্রস্তাব রাখছি পুলিসমন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে।

**শ্রীসত্য ঘোষালঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটা আনা হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিজেই বলেছেন যে বিলটা খুব গুরুতর নয় এবং অতি ছোট, সুতরাং আমি সেই ছোট আকারে দেখছি, খুব গুরুতর আকারে দেখছি না, তবুও এই বিল সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই অন্য কারণে। বিলে একজন আই জি বাড়ল, কি অ্যাডিশনাল আই জি হ'ল,

করেছি। সেই পুলিসের নিষ্ক্রিয়তা দূর করবার জন্য আজকে যেভাবে আমাদের গণতান্ত্রিক সরকার সমাজবাদের দিকে পরিচালিত করবার জন্য চেষ্টা করছেন সেজন্য তারা অভিনন্দন-যোগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে তাই মাননীয় মুখ্যমন্ত্রী যে বিল এনেছেন তার পূর্ণ সহযোগিতা আমরা নিশ্চয়ই করব। এবং যাতে পুলিস বিভাগ আরও বেশি সচেতন হয় এবং গরিব জনসাধারণের কাজে তাকে নিয়োগ করা যায় তার জন্য নিশ্চয়ই চেষ্টা করব। আজকে পুলিস যে আমাদের সমাজের একটা অংগ সেই ধারণা আজকে সাধারণ মানুষের মধ্যে নাই, সুতরাং সেই ধারণাকে ফিরিয়ে আনবার জন্য আমাদের সকলের চেষ্টা করতে হবে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ মাননীয় মুখ্যমন্ত্রী যে বিল এনেছেন তাকে আবার সমর্থন ক'রে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবলাইলাল শেঠঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিল এখানে এসেছে তা আমি পূর্ণ সমর্থন করি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় যে সংশোধনী বিধায়ক বিল এখানে আজ এনেছেন তা সমর্থন ক'রে মাননীয় মুখ্যমন্ত্রীর সেদিনের ঘোষণার কথা স্মরণ করিয়ে দিচ্ছি।

মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবাংলা পুলিস সংরক্ষা বিল যেটা এনেছেন, আমি সেটার প্রতি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানিয়ে আমি মুখ্যমন্ত্রীর সেদিনকার সেই ঘোষণার কথা এই সভায় আপনার মাধ্যমে একটু স্মরণ করিয়ে দিতে চাই। সেদিন এই কথা বলা হয়েছিল, যারা নিপীড়িত, যাদের কেউ দেখবে না, তাদের পুলিস দেখবে। সেকথাটা আমার খুব ভাল মনে আছে। সেজন্য যে উদ্দেশ্যে আজকে এই বিল এনেছেন, সেটা সরকারের ধন্যবাদের যোগ্য। আমি এই সংগে বলতে চাই যে, এই সংগে যদি পুলিসী প্রশাসনে আরও কয়েকটি সংশোধনী আসত তো ভাল হত। জনৈক সদস্য এখানে বলেছেন যে এই দুটি পদের জন্য বিরাট টাকা খরচ হবে। তাঁর এই অভিযোগ ঠিক নয়। কেননা এই দুজনের জন্য আরও কনস্টেবলের প্রয়োজন আছে, ফোর্সের দরকার আছে। তিনি অভিযোগ করেছেন যে, ১৯৭৩ সালে লাঠি দাংগা মারবার জন্যই এই সংশোধনী বিল আনা হয়েছে। আমি এটা মানতে পারি না। কেননা আপনি জানেন, এই পদে যাঁরা কাজ করেন, তাঁরা লাঠি মারে না, সরাসরি আঘাত করতে পারে না, তাদের অধীনে যে কনস্টেবলরা আছে তারা মারতে হ'লে মারবে। আমি এখানে এটুকু বলতে চাই যে, পুরাতন যে প্রথা সেটা বিবেচনা করুন, ক'রে পরিবর্তন করুন। এই আইন, ১৮৬১ সালে প্রবর্তিত হয়েছে। আমরা দেখতে পাই, মফঃস্বলে রাস্তাঘাটে কনস্টেবলরা যে পোশাক পরে, তারা যে খাবার খায় এবং যে জায়গায় থাকে তা খুবই খারাপ। এগুলি সংশোধন করা প্রয়োজন। আজকে আই জি-এর যেমন প্রয়োজন আছে, তেমনি আইন-কে যারা সাহায্য করে, তার অধীনস্থ যে পুলিস কনস্টেবল যারা এক একটি পুলিস স্টেশনে থাকে, যাদের সাহায্য ব্যতীত কোন ও সি তার কাজ চালাতে পারেন না, সেই কনস্টেবলদের জন্য একটা সুব্যবস্থা করা। ১৯৬৭-৬৯ সালে আমাদের দেশে যে অবস্থার সৃষ্টি হয়েছিল, যে অরাজক রোগের সৃষ্টি হয়েছিল, আজকে মলম লাগিয়ে যদিও সেই রোগ অনেকখানি সারিয়ে তুলেছেন, সেই রোগ এখনও একেবারে সারে নি। যখনই সুযোগ পাচ্ছে মাথা চাড়া দেবার চেষ্টা হচ্ছে। সেই রোগকে ঠান্ডা করবার জন্য পুলিস স্টেশনে স্টেশনে ও সি-এর সহযোগী হিসাবে কনস্টেবল বাড়ান দরকার এবং নীচের দিকে এই যে সমস্ত পুলিস কর্মী যারা কাজ করে তাদের দিকে তাকান প্রয়োজন আছে এবং তাদের অসুবিধা দূর করার জন্য সংশোধনীর প্রয়োজন আছে। তাদের যে পোশাকগুলি আমরা দেখি, অনেক সময়ে তারা আমাদের দেখায়, যার দরকার ৩০, তাকে দেওয়া ৩৬ সাইজের পোশাক, আর যার দরকার ৩৬ তাকে হয়ত দেওয়া হয় ৩০ সাইজের পোশাক, এইটা দর্জি দিয়ে ঠিকমত মাপ দিয়ে করাবার ব্যবস্থা থাকা দরকার। এই ব্যবস্থা সংশোধন করুন যাতে তারা ভালভাবে পোশাক পরতে পারে। এই ব'লে বক্তব্য শেষ করছি।

**শ্রীকেশবচন্দ্র ভট্টাচার্যঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, এখানে আজকে যে বিল উপস্থাপিত করেছেন, আমি তাকে স্বাগত জানাচ্ছি। পশ্চিমবাংলায় গত কয়েক বছর ধরে যে নৈরাজ্য চলেছিল, যে অন্ধকারময় দিনগুলি আমাদের জীবনের উপর দিয়ে গেছে, সেকথা আমরা নিশ্চয়ই ভুলি নি। পশ্চিমবাংলার বুকে যে সন্ত্রাস সৃষ্টি হয়েছিল, তাতে কত স্ত্রী তার

স্বামীকে হারিয়েছে, কত মা তার পুত্রকে হারিয়েছে। নিশ্চয়ই আমরা সেকথা ভুলি নি। তখন রাজ্যপাল ও কংগ্রেসী মন্ত্রিসভা যে সুষ্ঠু প্রশাসন পশ্চিমবাংলায় করেছিলেন, তার ফলে আজকে পশ্চিমবাংলায় একটা স্থায়ী শাসন দেখতে পাচ্ছি। ১৯৬৯ সালে ১৯৭০ সালে আমরা দেখেছি কি অবস্থার সৃষ্টি হয়েছিল, নির্বাচিত এম এল এ-এর জীবনে কি অবস্থার সৃষ্টি হয়েছিল। তখনকার দিনে যিনি মুখ্যমন্ত্রী ছিলেন, তিনি বলেছিলেন—বর্বর রাজত্ব, অসভ্য রাজত্ব চলেছে। আজকে আপনারা স্থায়ী শাসন প্রতিষ্ঠা করেছেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন তার জন্য আজকে পশ্চিমবাংলার বুকে শান্তি প্রতিষ্ঠা হয়েছে। সেজন্য তিনি আজকে যে বিল এনেছেন, তা সমর্থনযোগ্য। আর এস পি বন্ধুরাও খুব সহানুভূতি প্রকাশ করেছেন।

[5-00—5-10 p.m.]

আমাদের বেশ মনে আছে ১৯৬৯ সালে এই বিধানসভার ভেতর যে প্রহসন ঘটে গেল তার ফলে তদানীন্তন স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতি বসু অনেক নিরীহ নির্দোষ পুলিসকে ছাঁটাই করেছিলেন। তখন আমাদের আর এস পি বন্ধুরা কোন কথা বলেন নি। তখন যে সমস্ত পুলিস কর্মচারীদের বিরুদ্ধে প্রচণ্ড অন্যায় করা হয়েছিল, তার প্রতিবাদে আমাদের আর এস পি বন্ধুরা কোন কথা বলেন নি। আজকে তাঁরা এইসব পুলিস কর্মচারীদের জন্য দুঃখ বোধ করছেন, তাদের বেতনের কথা বলেছেন, ও আরও অন্যান্য ভাল ভাল কথা বলেছেন। আমাদের পশ্চিমবঙ্গ সরকার নিশ্চয়ই তাদের দুঃখকষ্ট ও অসুবিধাদি দূর করার প্রতি দৃষ্টি দিবেন।

আমাদের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছেন, পশ্চিমবঙ্গে কবরের শান্তি বিরাজ করছে, কোন শান্তি-শৃংখলা নাই। আমার মনে হয়, তিনি বলতে চেয়েছেন আবার যদি পশ্চিমবঙ্গে সি পি এম-রা সন্ত্রাসের সৃষ্টি করে, সেইজন্য পশ্চিমবঙ্গকে সুদৃঢ় করবার জন্য পুলিসের সংখ্যা আরো বাড়ানোর প্রয়োজন আছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যে বিল এনেছেন তা সকলের সমর্থনযোগ্য। এই বিলের বিরুদ্ধে কারো কোন সমালোচনা ও বক্তব্য থাকতে পারে ব'লে আমি মনে করি না। যদি গত পাঁচ বছরের জীবনযাত্রার কথা ভাবি, তা হ'লে আমার মনে হয়, মাননীয় মুখ্যমন্ত্রীর বিলকে স্বতঃস্ফূর্তভাবে সমর্থন করা উচিত—কোন বিরোধিতা না ক'রে। আগামী দিনে পশ্চিমবঙ্গের জীবনে যাতে নিরবচ্ছিন্ন শান্তি আসতে পারে এবং পশ্চিমবাংলাকে সোনার বাংলা রূপে গ'ড়ে তুলতে পারি, তার জন্য নিশ্চয়ই মুখ্যমন্ত্রীর এই বিলকে আমরা সকলে দ্বিধাহীনচিত্তে সমর্থন জানাবো। এই কথা কয়টি ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটার বিষয়ে যে আমাকে কোন উত্তর দিতে হবে, সে কথা আমি আগে ভাবি নি। দু-চার জন মাননীয় সদস্য দু-একটি কথা রেখেছেন, তার উত্তর খানিকটা দেওয়া আমার কর্তব্য। না দিলে তাঁরা বলতে পারেন, তাঁদের কথা আমি শুনি নি। আমি সকলের বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনেছি। আমাদের মাননীয় সদস্য শীশ মহম্মদ মহাশয় বললেন যে, যখন এই স্পেশাল ইন্সপেক্টর-জেনারেল বা অ্যাডিশন্যাল ইন্সপেক্টর-জেনারেল নিয়োগের প্রস্তাব করা হয়েছিল, তখন পশ্চিমবঙ্গের অবস্থা খুবই অশান্ত ছিল। আমি তাঁকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি যে, তিনি সেটা স্বীকার করেছেন। তারপরে তিনি বললেন আমরা বলেছি স্টেটমেন্ট অব অবজেক্টস অ্যান্ড রিজনস্-এ যে কারণে স্পেশাল ইন্সপেক্টর-জেনারেল ও অ্যাডিশন্যাল ইন্সপেক্টর-জেনারেল একজনের বেশী নিয়োগ করা দরকার, সেই কারণ এখনো আছে। এবং তিনি এটা বলতে চাইলেন যে, যুক্তফ্রন্টের আমলে যে রকম অরাজকতা ছিল এখনো নিশ্চয়ই সেই রকম আছে, তা না হলে এই স্পেশাল ইন্সপেক্টর-জেন্যারেল ও অ্যাডিশনাল ইন্সপেক্টার-জেনারেল আমরা এখন রাখতে চাচ্ছি কেন? আমরা রাখতে চাচ্ছি এই কারণে যে আমরা কোন রিস্ক নিতে পারি না। আমাদের পশ্চিমবঙ্গ সরকার কখনো বলে নি আইন ও শৃংখলা সম্পূর্ণ স্বাভাবিক আছে, সবকিছু শুধরে গেছে, কর্মশিল্পগুলি

প্রবলেমস সল্‌ভড হয়ে গেছে একথা আমরা কখনো বলি নি, এখনো জায়গায় জায়গায় কিছু কিছু পকেটস রয়েছে পশ্চিমবঙ্গে যেখানে অশান্তি রয়েছে। কিন্তু আমরা সেগুলি নিয়ে ব্যবস্থা গ্রহণ করতে পেরেছি। আমরা সম্প্রতি দেখেছি, আমি কোন প্রদেশের নাম বলবো না, কাছাকাছি দুটো প্রদেশে অনেক কিছু হয়েছে। কিন্তু এই পশ্চিমবঙ্গে কোন রকম গোলমাল হতে আমরা দেই নি। তার জন্য মাননীয় সদস্যদের আমি ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁদের মাধ্যমে আমি গোটা পশ্চিমবঙ্গের সকলকে ধন্যবাদ দিচ্ছি। এই প্রকার অশান্তিকে সকলে আমরা শান্ত করতে চাই। সেইজন্য আমি হাউসের কাছে চাইছি, অশান্তি যাতে না আর এখানে ফিরে আসতে পারে, তার জন্যই এই ব্যবস্থা আমরা নিতে চলেছি। মামুলী ধরনের কাজ যা আছে তা তো চলবেই, এছাড়া নূতন দৃষ্টিভঙ্গি আমাদের নিতে হবে এবং কতকগুলি নূতন জিনিসও করতে হবে। প্রধানমন্ত্রী সেদিন আমাকে একটা পত্র পাঠিয়েছেন মুখ্যমন্ত্রী হিসাবে বোধ করি তিনি প্রত্যেক মুখ্যমন্ত্রীর কাছে একই রকম চিঠি পাঠিয়েছেন। তাতে তিনি লিখেছেন, আমি তা বিধানসভায় গতবারে উল্লেখ করেছিলাম যে, পুলিসকে দরিদ্রের বন্ধু হতে হবে, সেই কথাই তিনি লিখেছেন। প্রধানমন্ত্রী লিখেছেন, আমি যে প্রদেশে প্রদেশে ঘুরে বেড়াই, অনেক লোকজন হয়, সেখানে পুলিস থাকে, কিন্তু দেখি পুলিস ঠেলাঠেলি করছে তাদেরই যাদের কাপড়-চোপড় নোংরা এবং যারা দরিদ্র। এই কথা প্রধানমন্ত্রী লিখেছেন। আমি সেদিন পুলিস স্পোর্টসে গিয়েছিলাম। তাদেরকে সেটা স্মরণ করিয়ে দিয়েছি। এটা হচ্ছে প্রধানমন্ত্রীর চিন্তাধারা যে, আপনাদের দরিদ্রের বন্ধু হিসাবে কাজ করতে হবে। তাই আমাদের কিছু কিছু উচ্চস্তরে মানুষ চাই। সম্প্রতি একটা গোলযোগ সৃষ্টির চেষ্টা হয়েছিল। আমি কোন প্রদেশের নাম করছি না, কোন রকম প্রাদেশিকতা আনতে চাইছি না। তার জন্য আমাদের ইন্সপেক্টর-জেনারেল অফ পুলিসকে এবং মন্ত্রীদের কয়েকজনকে বেশিরভাগ সময় কলকাতার বাইরে থাকতে হয়েছিল। তার জন্য কমপ্লেসেন্ট অ্যাটিটিউড নয় বরং সতর্কতামূলক ব্যবস্থা নেওয়ার দরকার। দিবা-রাত্র পরিশ্রম করে জনসাধারণের সাহায্যে এবং সমর্থনে আমরা পশ্চিমবঙ্গকে অনেক শান্ত করতে পেরেছি। আজকে পরিসংখ্যান যদি দেখেন দেখতে পাবেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ সবচেয়ে বেশি শান্ত প্রদেশ। (হাততালি।) সেই পশ্চিমবঙ্গকে আমরা কিছুতেই অরাজকতার পথে নিয়ে যেতে দেবো না। এটা আমাদের দায়িত্ব, কর্তব্য। তার জন্য একটা বা দুটো কেন পাঁচটা ইন্সপেক্টর-জেনারেলের দরকার হয় তো করবো। সেটাই আইনের মধ্যে আছে

One or more Special Inspector-General, one or more Additional Inspector-General.. ...

এইটা আমাদের করা কর্তব্য। আমাদের প্রদ্যোৎবাবুর মুখ দিয়ে হঠাৎ ভুল করে কিছু কিছু সত্যি কথা বেরিয়ে যায়। তিনি ভুল করে বলে ফেললেন, আমাদের জনপ্রিয় সরকার। তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। আমাদের জনপ্রিয় সরকার তিনি অস্বীকার করতে পারেন নি। তার জন্য তাঁকে ধন্যবাদ দিচ্ছি। সত্যবাবুর বক্তৃতা ভালই লাগবো। হনুমানের গল্প বললেন। তবে হনুমান না হলে রাবণ ধ্বংস হতো কিনা সন্দেহ। সেই রাবণকে ধ্বংস করতে চাই। নির্বাচনের আগে অনেক শ্লোগান দেখেছিলেন। অত্যন্ত রুচিহীন, জঘন্য শ্লোগান দিয়েছিল সেই, "দিল্লী থেকে এলো গাই, সঙ্গে বাছুর সি পি আই" সেই দলও আপনাদের এতবড় সম্মেলন হয়ে গেলো, এ আই টি ইউ সি-র তাতে কোন গোলমাল করতে পারে নি। এতবড় সম্মেলন কলকাতা শহরের বুকে নির্বিঘ্নে হয়ে এইটা প্রমাণ করে দিলো সারা ভারতবর্ষের মধ্যে আজকে পশ্চিমবঙ্গ সম্পূর্ণ শান্ত। এ আই টি ইউ সি-র ২৮তম বার্ষিক সম্মেলন কলকাতা শহরের বুকে হতে পারলো। খালি সম্মেলন নয়, আপনাদের এগজিবিসান চমৎকার এগজিবিসান হয়েছে। শান্তি চতুর্দিকে ছিল। একটু সামান্য গোলমাল হয়েছে কি? একটা বড় এগজিবিসান হলে গোলমাল যেটুকু হয় সেটুকুও হয়েছে কি? হয় নি। আপনাদের পুরাণো কথায় নিয়ে যাবো না। দুর্গাপুজোয় নিয়ে যাবো না বা এক্স-মাসের কথায় নিয়ে যাবো না। আপনাদের বঙ্কিমনগরের শান্তি হচ্ছে পশ্চিমবাংলার শান্তি। সেখানে যে শান্তি অনুভব করেছেন সেটা পশ্চিমবঙ্গের শান্তি। তবে কমপ্লেসেন্ট নয়, নিশ্চয় এখনো লকেটস্ আছে যেখানে আমাদের ফার্ম অ্যাকসান নিতে হবে। সেই ফার্ম অ্যাকসান নিতে গিয়ে আমরা কোন দলের সঙ্গে কোন রকম ডিফারেন্স করবো না।

[5-10—5-20 p.m.]

কংগ্রেস পতাকা হাতে নিয়ে গুণ্ডামি করলে কিছু হবে না এ নীতি আমাদের নয়, যদি কেউ ভেবে থাকেন কংগ্রেস পতাকা হাতে থাকলে বেঁচে যাবেন, জ্যোতি বসুর মত ব্যবহার পাবেন, তা হলে তিনি ভুল করবেন। এইখানেই তো কংগ্রেসের সঙ্গে সি পি এম-এর ডিফারেন্স। এখানে মাননীয় সৌমেন মিত্র মহাশয় উপস্থিত আছেন কিনা জানি না—আজকে তাঁরই এলাকায় ৬ জন কংগ্রেসনামী ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। আমরা নিরপেক্ষভাবে যে গুণ্ডামী করবে তাকেই গ্রেপ্তার করে যাবো। এই গুণ্ডামী বন্ধ করতে যদি প্রয়োজন হয় আমরা আরও অফিসার নিয়োগ করবো যেটা এই বিলের মধ্যেই আছে। যদি প্রয়োজন হয় এক বা একাধিক অ্যাডিশনাল ইন্সপেক্টর-জেনারেল নিয়োগ করবো। তাদের মাইনে এমন কিছু বাড়বে না—এমন কিছু টাকা খরচ হবে না, যে মাইনে আছে সেই মাইনেই থাকবে, হয়তো দু-এক শত টাকা বেশী হবে। এ হল অ্যাডিশনাল ইন্সপেক্টর-জেনারেলের কথা। আর স্পেশাল ইন্সপেক্টর-জেনারেল নিয়োগের ব্যবস্থা ১৯৬৪ সাল থেকেই চালু আছে। এই কয়টি কথা বলে মাননীয় শীশ মহম্মদ মহাশয় বিলটি সার্কুলেসনের যে মোসন দিয়েছেন তার বিরোধিতা করছি। ডিভিসন নিশ্চয় আপনারা ডাকবেন বেস্টারউইচ মহাশয় যখন এখানে আছে—তাতে আমরা ঠিক আছি, আমরা এখানে উপস্থিত আছি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result:

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Noes**

Abdul Bari Biswas, Shri.
Abedin, Dr. Zainal.
Banerjee, Shri Pankaj Kumar.
Basu, Shri Ajit Kumar (Hoog.).
Bauri, Shri Durgadas.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharjee, Shri Shibapada.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Narayan.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacharyya, Shri Harasankar.
Bhowmik, Shri Kanai.
Biswas, Shri Kartic Chandra.
Bose, Shri Lakshmi Kanta.
Chaki, Shri Naresh Chandra.
Chakrabarti, Shri Biswanath.
Chakravarty, Shri Bhabataran.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chattopadhay, Shri Sukumar.
Das, Shri Sarat Chandra.
Das Gupta, Dr. Santi Kumar.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dolui, Shri Hari Sadhan.
Dutt, Shri Ramendra Nath.
Dutta, Shri Adya Charan.
Ganguly, Shri Ajit Kumar.

Ghosal, Shri Satya.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Prafulla Kanti.
Gurung, Shri Gajendra.
Gyan Singh, Shri Sonanpal.
Habibur Rahaman, Shri.
Hatui, Shri Ganesh.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Jana, Shri Amalesh.
Karan, Shri Rabindra Nath.
Khan, Shri Gurupada.
Kolay, Shri Akshay Kumar.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Malladeb, Shri Birendra Bijoy.
Mandal, Shri Arabinda.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Misra, Shri Ahindra.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Moitra, Shri Arun Kumar.
Mojumdar, Shri Jyotirmoy.
Molla Tasmatulla, Shri.
Mondal, Shri Anil Krishna.
Mondal, Shri Khagendra Nath.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Mrigendra.
Mukherjee, Shri Sibdas.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mundle, Shri Sudhendu.
Murmu, Shri Rabindra Nath.
Naskar, Shri Ardhendu Sekhar.
Nurunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Panja, Shri Ajit Kumar.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Phulmali, Shri Lalchand.
Poddar, Shri Deokinandan.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.

Roy, Shri Aswini.
Roy, Shri Birendra Nath.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Saroj.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwijapada.
Saha, Shri Nirad Kumar.
Saren, Shrimati Amala.
Saren, Shri Dasarathi.
Sarkar, Dr. Kanai Lal.
Sarkar, Shri Netaipada.
Sen, Shri Sisir Kumar.
Shaw, Shri Sachi Nandan.
Sheth, Shri Balai Lal.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tirkey, Shri Iswar Chandra.
Topno, Shri Antoni.
Tudu, Shri Budhan Chandra.
Wilson-de Roze, Shri George Albert.

**Abstention**

Khan Nasiruddin, Shri.
Mahanti, Shri Prodyot Kumar.

The Ayes being 3 the Noes 110, and the Abstention 2, the motion was lost.

The motion of Shri Siddhartha Shankar Ray that the Police (West Bengal Amendment) Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

*Clauses* 1, 2, 3 *and Preamble*

The question that clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Siddhartha Shankar Ray:** Sir, I beg to move that the Police (West Bengal Amendment) Bill, 1973, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The Bengal Co-operative Societies (Amendment) Bill, 1973**

**Dr. Zainal Abedin:** Sir, I beg to introduce the Bengal Co-operative Societies (Amendment) Bill, 1973.

(Secretary then read the title of the Bill.)

**Dr. Zainal Abedin:** Sir, I beg to move that the Bengal Co-operative Societies (Amendment) Bill, 1973, be taken into consideration.

মিঃ স্পীকার স্যার, আপনি জানেন পশ্চিমবাংলার সমবায় সমিতিগুলির অব্যবস্থা, কোথাও কোথাও দুর্নীতি এবং বিশৃঙ্খলার জন্য পশ্চিমবাংলার সমবায় আন্দোলন যুগপৎ ব্যর্থতা এবং

অকর্মণ্যতায় পর্যবসিত হয়েছে। সেই উদ্দেশ্যে, আমরা মনে করি, ১৯৮০ সালের বঙ্গীয় সমবায় আইন সংশোধন করা বিশেষ প্রয়োজন। আমরা এই সংশোধনের জন্য মোটামুটি প্রস্তাব করেছি যে, দীর্ঘদিন ধরে কোন সমিতির ব্যবস্থাপনা কোন বিশেষ ব্যক্তি বা গোষ্ঠীর হাতে আছে তাদের সময়মত নিয়ন্ত্রণ করার প্রস্তাব এই বিলে করেছি। আমরা চেয়েছি যেসমস্ত ডাইরেক্টর কিংবা ব্যবস্থাপনার দায়িত্ব যাদের আছে কোন সমিতির তারা যদি খেলাপ করেন তাদের দেয় টাকা, দোজ হু আর ডিফলটার মেম্বারস অব দি সোসাইটি, তা হলে তারা যাতে এই কর্মকর্তা নির্বাচনে অংশ গ্রহণ করতে না পারেন সেই ব্যবস্থার জন্যই এই বিল এনেছি। রিজার্ভ ব্যাংক অব ইন্ডিয়ার স্টাডি টিম-এর যে সুপারিশ ছিল, সেই সুপারিশ গ্রহণ করে পশ্চিমবাংলার কেন্দ্রীয় সমবায় ব্যাংকগুলির যতগুলি ভাল সেগুলিকে ঐ জেলার অপেক্ষাকৃত সুস্থ ব্যাংকের সঙ্গে একীকরণের প্রস্তাব করেছি, কিংবা স্টেট কো-অপারেটিভ ব্যাংকের সঙ্গে একীকরণের প্রস্তাব আমরা করেছি। আপনি জানেন, এই বিলে এই একীকরণের ব্যবস্থা করতে গেলে কোথাও কোথাও আমানতকারী কিংবা শেয়ারহোল্ডারদের যে পাওনা সেটার যে ইন্টারেস্ট সেটা সংকুচিত করার প্রয়োজন দেখা দিতে পারে, সেই জন্য আমরা সেই ব্যবস্থা এই বিলে করেছি।

[5-20 – 5-30 p.m.]

কো-অপারেটিভ ইন্সপেক্টরদের, সমবায় নিয়ামকের (রেজিস্ট্রারের) অনুমতি সাপেক্ষে দুর্নীতিপরায়ণ সমিতিতে গলদ দেখা যায় অ্যাপারেন্টলি, সেই সমিতির নাগ পেপার সিজ করার বা গ্রহণ করার একটা প্রভিসান করেছি। তারপর যে অপরাধ ডিফলকেসান বা মিস-অ্যাপ্রোপ্রিয়েসানের যে অপরাধ এটা পুলিসগ্রাহ্য অর্থাৎ পুলিস কগনিজেবল অফেন্স বলে এই বিলে ব্যবস্থা করেছি। মোটামুটি এই বিলে এই ব্যবস্থা আমাদের আছে। আমরা চাই, সমবায় সমিতিগুলি যেন সুস্থভাবে কাজ করতে পারে। এর যে উদ্দেশ্য, দেশের কৃষি এবং শিল্পের ক্ষেত্রে ক্রেডিট অবলম্বন হিসাবে দেশের কৃষি এবং শিল্পের সমৃদ্ধি ঘটানো সেই উদ্দেশ্য যেন সার্থক হয়, তার জন্য এই সংশোধনী বিল এনেছি। মাননীয় সদস্যদের কাছে বিগত বিধানসভার অধিবেশনে যে কথা বলেছিলাম যে, বঙ্গীয় সমবায় আইন পরিবর্তন করে আমরা একটা কম্প্রিহেনসিভ অ্যামেন্ডমেন্ট বা ব্যাপক সংশোধন আনছি—আমরা এই অর্ডিন্যান্সকে রিপ্লেস করার জন্য এই বিল আজকে এনেছি। সেবার সময় ছিল না, এবারের অধিবেশনে ব্যাপক সংশোধন পরবর্তী কালে আনবো এ আশ্বাস আমি আপনার মাধ্যমে সভায় দিতে চাই। এই কথা বলে এর উপযোগিতা সকলকে অনুধাবন করতে বলে এবং দলমতনির্বিশেষে সমবায় আন্দোলনের স্বার্থে এটাকে সমর্থন করবেন, এই আশা করে আমি শেষ করলাম।

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that the Bengal Co-operative (Amendment) Bill, 1973, be circulated for the purpose of eliciting opinion thereon.

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় একটু আগে মাননীয় সমবায় দপ্তরের মন্ত্রিমহাশয় যে বিল উত্থাপন করলেন সেই বিলের প্রয়োজনীয়তা আছে ঠিকই, কিন্তু যে উদ্দেশ্যে এর প্রয়োজনগুলি দেখানো হয়েছে সে প্রয়োজন ঠিকমত সাধিত হবে না বলে আমি এই বিলের বিরোধিতা করছি। স্যার, ১৯৪০ সালে বঙ্গীয় সমবায় আইন প্রচলিত হয়েছিল এবং তারপরে ১৯৬৫ সালে তার প্রচুর পরিবর্তন করে নতুন করে আইন করা হয়েছিল। কিন্তু সেই ১৯৪০ সালের পর—লীগ মন্ত্রিসভার আমল থেকে, আমরা দেখছি যে, এই বিলের মাধ্যমে গ্রামে, গঞ্জে, হাটে, বাজারে, ব্যাঙের ছাতার মত সমিতি গজিয়ে উঠেছিল। আমরা দেখেছি লীগের যারা সদস্য ছিলেন, লীগের যারা নির্বাচনী প্রার্থী ছিলেন তাদের মাতব্বর, ভোটের দালালরা ঐ সমিতির মেম্বার হয়ে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংক থেকে প্রভিন্সিয়েল কো-অপারেটিভ ব্যাংক থেকে প্রচুর টাকা আত্মসাৎ করেছেন। আবার দেখেছি সেই সময়ে এবং তার পরেও গ্রামে, গঞ্জে, হাটে, বাজারে আবার ব্যাঙের ছাতার মত কিছু সমবায় সমিতিও গজিয়ে উঠেছে এবং এই গজিয়ে ওঠা সমবায় সমিতিগুলি নানাভাবে শাসকদলের সদস্যারা দেখা যাচ্ছে সেই সমিতিগুলি থেকে প্রচুর টাকা আত্মসাৎ করছে যার ফলে অনেক সমিতি লিকুইডিসান-এ চলে গেছে। অকালমৃত্যু ঘোষণা করা হয়েছে। আমরা দেখেছি ১৯৪০ সালে যখন এই বিল

আনা হয়েছিল, তখন ভেবে নেওয়া হয়েছিল পশ্চিমবঙ্গের জনসাধারণ নাবালক এবং তার জন্য সমবায় সমিতি আমলাতন্ত্রের উপর, রেজিস্ট্রার-এর উপর প্রচুর ক্ষমতা দেওয়া হয়েছিল এবং সেই ক্ষমতা স্বেচ্ছাচারিতা হিসাবে ব্যবহার করা হয়েছে এবং তারপরে এবং আজকে যে বিল আনা হচ্ছে সেই বিলেও দেখছি সেই আমলাতন্ত্রের উপর প্রচুর ক্ষমতা দেওয়া হচ্ছে এবং তার প্রত্যেকটি পদ্ধতিরীতি যেভাবে আনা উচিত ছিল সেইভাবে আনা হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, অদ্ভুত লাগে, বিচার বিভাগ বলে একটা বস্তু আছে। পন্ডিতরা বলেন, গণতান্ত্রিক সমাজে বিচার বিভাগ হচ্ছে শাসনকর্তা, শাসন বিভাগের মূল নিয়ন্ত্রণ, এটা আমরা পন্ডিতদের কাছ থেকে শুনতে পাই। অথচ এই বিলে দেখছি যে, শাসন বিভাগ যে বিল আনয়ন করছেন, যে আইন আনছেন, সেই আইনের প্রয়োগপদ্ধতি এই আইনের সীমাবদ্ধ থাকবে কিনা সে দায়িত্ব আমলাতন্ত্রের উপর দেওয়া হচ্ছে। এটা একটা অদ্ভুত ব্যাপার। বিচার বিভাগ কোন কিছু সুযোগ-সুবিধা পাবে না। আমরা সেই পুরাণো ধাঁচের ১৯৬৫ সালের যে বিল আনা হয়েছে তার একটা নিদর্শন দেখতে পাচ্ছি, যেমন নূতন বোতলে পুরাণো মদ। মাননীয় স্পীকার মহাশয়, যে সমস্ত নূতন সমবায় সমিতি-গজিয়ে উঠেছে, ২।৩ মাস যেতে না যেতে সেই সমিতিগুলির অকালমৃত্যু ঘোষণা করা হচ্ছে, হাজার হাজার, লক্ষ লক্ষ টাকা কিভাবে অপচয় হচ্ছে। যেখানে বলা হচ্ছে, পশ্চিমবাংলায় টাকার অভাবে অনেক সময় অনেক পরিকল্পনা নেওয়া যাচ্ছে না। অথচ দেখতে পাচ্ছি, কালকেও এই কলকাতা শহরের বিরাট একটা সমিতি তার লিকুইডেসান ঘোষণা করা হয়েছে। আর একটা অদ্ভুত ব্যাপার দেখুন, সমবায় সমিতির মেম্বার-রা বাতিল হয়ে গেলেন, কিন্তু সেই বোর্ড, মেম্বার-এর সংগে যে সমস্ত আমলারা ছিলেন, রেজিস্ট্রার, ডেপুটি রেজিস্ট্রার, ইন্সপেক্টর তাদের কিন্তু বাতিল করা হল না। একদিকে দেখন এই সভা আমলাদের উপর জেহাদ ঘোষণা করছেন, অপর দিকে সেই আমলাদের উপর বিশেষ দায়িত্ব দিচ্ছেন। এই বিলে বলা হয়েছে যে সমস্ত রুগ্ন সমবায় সমিতি থাকবে সেই রুগ্ন সমিতিগুলি যাতে ঠিকভাবে চালিত হয় তার জন্য ভাল সমিতির সংগে তাদের অ্যামেলগেমেট করে দেওয়া হবে। নীতিগতভাবে আমি তার বিরোধিতা করছি না। কিন্তু কে ভাল, কে সুস্থ এর বিচার কে করবে, যাকে রুগ্ন বলে ঘোষণা করা হচ্ছে। যাকে রুগ্ন বলে ঘোষণা করা হচ্ছে সে অ্যাকচুয়ালি রুগ্ন কিনা, যাকে ভাল বা সুস্থ বলে ঘোষণা করা হচ্ছে সে ভাল বা সুস্থ কিনা, এই বিলে তার কোন উল্লেখ নেই। উল্লেখ আছে, সরকার যা বলবেন। অতএব সরকার যে দলের দ্বারা পরিচালিত হচ্ছে, সেই দল যা বলবে, স্থানীয় যারা আছেন, আমলারা, দালালরা যা বলবে সেইভাবে সুস্থ কি অসুস্থ ঘোষণা করা হবে। এটাই সরকারের নীতি। এটা একটা অদ্ভুত ব্যাপার। তারপর ঠিকমত এই বিলের প্রচলন হচ্ছে কিনা, আইনের কাছে যাবার সুযোগসুবিধাও দেওয়া হয় নি।

[5-30—5-40 p.m.]

এই অ্যামালগেমেশনের ব্যাপারে বলা হয়েছে, যে সমস্ত চাষী বা যে সমস্ত স্বার্থসংশ্লিষ্ট ব্যক্তিরা থাকবেন, তাদের কোন অধিকার সংকুচিত করা হবে না। ভাবতে অবাক লাগে গরিব চাষী, যারা সমবায় ব্যাঙ্কে টাকা রেখেছেন, অথবা যারা এর সংগে যুক্ত, তাদের ক্ষমতা যখন সেটা অ্যামালগেমেট হবে, তারা সুদ বা কোন কিছুর সুযোগ পাবে না। যদি কোন ছোট দোকানদার এই সমবায় সমিতিতে টাকা দিয়ে থাকে বা কোন জিনিসপত্র দেওয়া থাকে, তা হলে সেই টাকা ঠিকমত পাবে না, এটা অদ্ভুত ব্যাপার। একটা গরিব মানুষ, একটা চাষী, একটা ছোট দোকানদার তারা সমবায় সমিতিতে কোন ঋণ বা জিনিসপত্র যদি দিয়ে থাকে, তা হলে সেই টাকা-পয়সা এই নূতন অ্যামেলগেমেশনের ভেতর আনলে তা দেওয়া হবে না, এটা একটা অদ্ভুত ব্যাপার। কোন নিরিখে এই বিল আনা হয়েছে, আপনাদের কি বিচার বিশ্লেষণ এটা ভেবে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই অ্যামেলগেমেশন সম্পর্কে বলতে গিয়ে এই বিলে বলা হয়েছে, যে সমস্ত রুগ্ন সমবায় সমিতি আছে তার যারা কর্মচারী তাদের একদিক দিয়ে বলছেন হ্যাঁ, নূতন যখন করা হবে তখন তাদের চাকরির নিরাপত্তা থাকবে এটা নিশ্চয়ই থাকা উচিত। কিন্তু তারপর আবার বলছেন না না যদি এই সমবায় সমিতির রেজিস্ট্রার মনে করেন, এই আমলারা যদি মনে করেন যে দরকার হচ্ছে না, তা হলে তাদের চাকরি নাকচ হয়ে যেতে

পারে। এই যে বেকার সমস্যা সমাধানের কথা বলেছেন, এই যে সমবায় সমিতির কর্মচারীরা যারা অল্প কিছু মাইনে পান, তাদের বলা হচ্ছে যে, হ্যাঁ, চাকরির নিরাপত্তা দেওয়া হবে। এই ব্যাপারটা অনেকটা ঢোলের ভেলার মত। একবার বলা হচ্ছে যে, চাকরি দেওয়া হবে, তারপর আবার পিছু দিকটা দেখিয়ে বলা হচ্ছে যদি মনে করা হয় যে রেজিস্ট্রার সমবায় সমিতির সংগে যে কর্মচারীরা যুক্ত আছেন, সেই নূতন সমবায় সমিতিতে ঠিকমত অনুকূলে যদি না হয়, তা হলে তাদের চাকরি যেতে পারে। এবং এই কর্মচারীরা যদি কোন আইনের সুযোগ নিতে যায়, তার সুযোগও তারা পাবে না। এটা একটা অদ্ভুত ব্যাপার দেখছি। এরা গণতন্ত্রের কথা বলেন, কিন্তু এই বিলে দেখা যাচ্ছে যে, গণতান্ত্রিক কোন সুযোগ তাকে দেওয়া হচ্ছে না। তারা আইনের কাছে যেতে পারছে না, আইন যেখানে আছে, কোর্ট কাছারী যখন চলছে, ঠিকমত এর প্রয়োগ হচ্ছে কিনা তা দেখার জন্য কোন কোর্ট বা বিচারালয়, আদালতের কাছে যাবার সুযোগ থাকবে না, সেই সমস্ত ঘটনা আমরা এখানে দেখতে পাচ্ছি। এই পশ্চিমবাংলায় সমবায় সমিতির নামে শাসকদলের একটা রাজনৈতিক দুরভিসন্ধি ছাড়া আর কিছুই নয়। এই বিলে এই সমবায় সমিতিগুলোর মাধ্যমে তাদের নিজেদের দলপুষ্ট করবার জন্য, নিজেদের লোককে পরিপুষ্ট করার জন্য এই সমস্ত সুযোগ আনা হয়েছে। যার জন্য পশ্চিমবাংলায় কোন সমবায় সমিতির আন্দোলন সাফল্যলাভ করতে পারছে না। আমরা বেলডাংগায় দেখেছি রিকশ কো-অপারেটিভ সোসাইটির যারা মেম্বার ছিলেন তাদের কেউ রিকশাওয়ালা নয়। এই সমিতির সদস্য যারা ছিলেন, তারা প্রত্যেকেই শাসকদলের সদস্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪০ হাজার টাকার কোন হিসাব নেই। ৪০ হাজার টাকার রিকশা কেনা হল, নাকি টায়ার কেনা হল, নাকি টিউব কেনা হল, তার কোন হদিশ পাওয়া যায় নি। মুর্শিদাবাদের একটা কো-অপারেটিভে দেখা যাচ্ছে যে, মুষ্টিমেয় কিছু লোক গদির উপর বসে আছে, সমস্ত কিছু রসদ খাচ্ছে, তারপর হঠাৎ দু-দিন পরে ঘোষণা করা হল যে, এটা লিকুইডেশনে গেল। এই টাকা কিভাবে আদায় হবে, এই টাকা যারা মেরে খাচ্ছে, তাদের কাছ থেকে কিভাবে আদায় করা হবে, সেটা এই বিলের মধ্যে দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত কারণে আমরা এই বিলের তীব্র বিরোধিতা করছি।

**শ্রীশীশ মহম্মদঃ** মাননীয় স্পীকার স্যার, সমবায় দপ্তরের মন্ত্রিমহাশয় আজকে সমবায় সমিতি সংশোধনী বিধেয়ক, ১৯৭৩, হাউসে উত্থাপন করেছেন। বিলটি মোটামুটি আমি পড়েছি এবং পড়ে একটু হতাশ হয়েছি, অবশ্য হতাশ হলেও আমি এটা প্রথমে স্বীকার করছি যে, এই বিলটা সংশোধন করার প্রয়োজন আছে। কিন্তু এই বিলটা যেভাবে নিয়ে আসা হয়েছে তাতে এটা তাড়াহুড়ার মধ্য দিয়ে দলীয় স্বার্থে সকলেই সমর্থন করলেন, কিন্তু কিছুদিন পরেই দেখা যাবে এর বিপরীত ক্রম। মাননীয় স্পীকার স্যার, এই সমবায় সমিতি আইন ১৯৪০ সালে হয়েছিল এবং ১৯৬৫ সালে সেটা সংশোধন করা হয়েছিল, দীর্ঘ ২৫ বছর পর এটা বহু চিন্তা বিবেচনা করে সংশোধন করা হয়েছিল। আজ হচ্ছে ১৯৭৩ সাল। ১৯৬৫ সালের পর থেকেই আমরা দেখতে পাচ্ছি, এই কো-অপারেটিভ সোসাইটিগুলি খোঁড়া পা নিয়ে বা বিকেট হয়ে থাকছে, সঠিকভাবে দাঁড়িয়ে থাকতে পারছে না। যখন প্রথম এই কো-অপারেটিভ সোসাইটিগুলি আন্দোলন শুরু করেছিল, তখন সাধারণ কৃষক, সাধারণ ব্যবসায়ীর স্বার্থ রক্ষার জন্য এটা হয়েছিল। এখন নিশ্চয়ই সেটা হচ্ছে না, এখন কতগুলি ভেস্টেড ইন্টারেস্ট পার্সনসের উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য। যখন এই কো-অপারেটিভ সোসাইটি সৃষ্টি করা হয়েছিল তখন সাধারণ মানুষ নাবালক ছিল। কিন্তু এই ২৫ বছরের মধ্যে বহু ঘাত-প্রতিঘাতের মধ্যে দিয়ে, বহু হোঁচট খেয়ে অনেক কিছুই তারা বুঝতে পারছেন। মানুষ আর সেই পাখির মত খাঁচার মধ্যে নেই। তারা খাঁচার দরজা থেকে বাইরে এসেছে বুঝতে শিখেছে, কিন্তু মানুষ বুঝতে শিখেও মানুষকে বুঝতে দিয়েও আবার এমনভাবে বিল তৈরি করা হয়েছে, সেটা খানিকটা চোখে ধূলা দেওয়ার মত। আমরা এই বিলের মধ্যে দেখতে পাচ্ছি যে আপনি বলছেন, বড় বড় কো-অপারেটিভ সোসাইটিগুলিকে সবল কো-অপারেটিভ সোসাইটির সঙ্গে যুক্ত করে দেওয়া হবে। তারপর বলছেন যে যারা কোন সোসাইটির সদস্য ছিলেন বা শেয়ার-হোল্ডার ছিলেন বা ডিপজিটর, তাদের ইন্টারেস্ট নষ্ট হতে পারে। তারা হয়ত সবল কিন্তু তারা ডিপোজিট দিয়ে বিপদে

**পড়ল** না শেয়ার কিনে বিপদে পড়ল। তারপর আর একটা দেখতে পাচ্ছি যে, রুগ্ন সোসাইটিগুলিতে যারা চাকরি করে তাদেরও অ্যামেলগেমেট করে দেওয়া হচ্ছে।

[5-40 -5-50 p.m.]

কাজেই দেখা যাচ্ছে, তারা থাকতে সুস্থ সোসাইটি-র ক্ষতি হতে পারে। সুতরাং যিনি রেজিস্ট্রার থাকবেন তাঁর দলের লোককে সেখানে অ্যাপয়েন্ট করার একটা ক্ষমতা করিয়ে দেওয়া হচ্ছে এবং অন্য কর্মচারীকে বাদ দেওয়া হবে। এসব কাজ ইচ্ছাপ্রণোদিতভাবেই করা হবে। তারপর ৪(২) ধারায় দেখতে পাচ্ছি যে ব্যক্তি পরপর ৩ বার বা পরপর ৩ বৎসর ইহাদের মধ্যে যেটি কম হইবে, কোন সমবায় সমিতির পরিচালন কমিটির সদস্য হইয়াছেন, কিংবা তাঁহার স্বেচ্ছাকৃত পদত্যাগ ভিন্ন তিনি সদস্য হইলেন, সেই ব্যক্তি তাঁহার অবসর গ্রহণের বা ক্ষেত্রবিশেষে, স্বেচ্ছাকৃত পদত্যাগের তারিখ হইতে ২ বৎসরের মধ্যে পুনর্নির্বাচনের মাধ্যমে অথবা নিয়োগ বা সহযোজন দ্বারা উক্ত সমিতির পরিচালন কমিটির সদস্য হইবার যোগ্য হইবেন না। এটা যেন ভারতীয় সংবিধানকে অতিক্রম করে চলে গেল। ভারতীয় সংবিধানে পঞ্চায়েৎ ইলেকশন হোক, আর বিধানসভার নির্বাচনই হোক তাতে যে কেউ যতবার ইচ্ছা দাঁড়াতে পারেন। কিন্তু এখানে বলা হচ্ছে, পর পর ৩টা টার্মস শেষ হবার পর আর তিনি ২ বছর দাঁড়াতে পারবেন না। এটা কি রকম কথা? যিনি কর্মকর্তা হবেন তিনি ২ বছর দাঁড়াতে পারবেন না বললে ভাল ফল হত। কিন্তু কর্মকর্তা করলে সরকারের পক্ষে অসুবিধা হবে, যার জন্য সদস্যদের ঘাড়ে চাপাবার এই চেষ্টা হয়েছে। রেজিস্ট্রার নামক এমন একজনের হাতে সমস্ত ক্ষমতা দেওয়া হয়েছে যিনি কোনটা দুর্বল কোনটা সবল তার বিচার করবেন। অর্থাৎ তাঁর দলীয়স্বার্থগত সমিতিগুলিকে ঠিক রাখার জন্য তিনি অন্যগুলি দুর্বল এই অজুহাত দিয়ে সেগুলিকে ভেঙ্গে দেবেন এবং নিজের হাতে ক্ষমতা নেবেন। তারপর দেখতে পাচ্ছি, সমিতির পরিচালন কমিটির কোন সদস্যই তাঁকে মাহিনা বা ভাতা বা অনারেরিয়াম রেজিস্ট্রারের অনুমোদন ব্যতীত ম্যানেজিং কমিটি কোন সিদ্ধান্ত নিতে পারবেন না। অর্থাৎ এটা যেন গণতন্ত্রকে ছাড়িয়ে যাচ্ছে। আবার দেখতে পাচ্ছি যে, কোন সময়ে যে কোন সোসাইটিকে দুর্বলতার সুযোগ দেখিয়ে তাকে ভেঙ্গে দেওয়া হবে। আবার দেখা যাচ্ছে, কর্মচারী ঠিকভাবে কাজ করে নি এই অভিযোগ নিয়ে এসে তাকে এক্সপ্লানেশন দাখিল করার সুযোগ না দিয়ে নোটিস দেবার সঙ্গে সঙ্গে তার ক্ষমতা কেড়ে নেওয়া হবে। শুনেছি কাজি নাকি ঠিক বিচার করেন। শেষ পর্যন্ত আমরা দেখলাম, বিচার বিভাগের উপর হাত পড়ে গেল। বিচার বিভাগে বক্তব্য রাখার, তার আপীল করার তার আবেদন করার অধিকার পর্যন্ত ক্ষুণ্ণ করে দেওয়া হল। কাজেই গণতন্ত্রের যে বুলি আওড়াচ্ছি গণতন্ত্রের নামাবলী পরে রাস্তায় মালা জপছি সেই গণতান্ত্রিক যে সমবায় সমিতি যে বিল এসেছে এতে তাকে হত্যা করা ছাড়া আর কিছু নয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই বিলের বিরোধিতা করছি।

**শ্রীবিশ্বনাথ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিপ্রবর শ্রীজয়নাল আবেদীন সাহেব যে বিলটা এনেছেন আমার মতে তাঁরও ভেবে দেখা উচিত যে, পদ্ধতিটা মোটেই ভাল নয়। সমবায় আন্দোলন আমাদের দেশে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। সারা ভারতবর্ষের সমবায় আন্দোলনের যত রিপোর্ট বেরিয়েছে সমস্ত রিপোর্টে দেখা যাচ্ছে, গত ২৫ বছরে পূর্বাঞ্চলের সব কয়টি রাজ্যে সমবায় আন্দোলন সবচেয়ে খারাপ, দুর্নীতিগ্রস্ত। পূর্বাঞ্চল বলতে পশ্চিমবঙ্গ, বিহার ও আসামকে বুঝিয়েছে। আমাদের এখানে দীর্ঘকাল আলোচনা হয়েছে সমবায় আন্দোলনের দুর্বলতা শুধু আইনের জন্য হয় নি, আন্দোলনেরও দুর্বলতা থাকে। কিন্তু আইনে কি আছে, আইনে কি বদলান দরকার এটা আমরা সকলে বুঝিয়ে আমাদের মত দেশে যেখানে গ্রামে লোক বেশী সেখানে সমবায় আন্দোলনের গুরুত্ব কত এবং গভর্নমেন্ট যদি চায়, আমাদের দেশে জনসাধারণকে বিশেষ করে উৎপাদক জনসাধারণ, গ্রামের কৃষক, ক্ষেতমজুর, গরিব চাষী, মাঝারী চাষী, কুটিরশিল্পী এদের উৎপাদন সমবায়ের ভিত্তিতে নিয়ে গিয়ে ক্রেডিট বা ঋণ সমবায়ের মাধ্যমে তাদের পাইয়ে দেওয়ার ব্যবস্থা করা, জিনিস কেনাবেচা তাও এই সমবায়ের মাধ্যমে নিয়ে আসার চেষ্টা করা, তাদের উপর যে শোষণ আছে সেগুলি দূর করবার জন্য তাদের একটা স্বায়ত্তশাসিত প্রতিষ্ঠান হিসাবে এই সমবায়কে ব্যবহার করতে হবে, এই অবস্থা যদি মনে করি, তা হলে

আজকের সমবায়ের যে অবস্থা সেটা দেখলে চমকে উঠতে হয়। এটা ঠিক যে, আমাদের পশ্চিমবাংলার সমবায়ের ক্ষেত্রে দুটো দিক আছে, সেইসব সম্বন্ধে কোন কিছু আলোচনা না করে মন্ত্রিমহাশয় এই আইন এনেছেন। একটা দিক হচ্ছে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের সমবায়গুলি পঙ্গু খোঁড়া; অযোগ্যতা আর দুর্নীতি নানা জায়গায় দেখা দিয়েছে, সেটা অর্ধেকের চেয়ে বেশী কি অর্ধেকের চেয়ে কম এত ডিটেলসের মধ্যে যাচ্ছি না, সাধারণভাবে বলতে গেলে বহু তদন্তে এটা ধরা পড়েছে। কিন্তু আর একটা কথা সারা ভারত সম্বন্ধে প্রযোজ্য যেখানে সমবায় আন্দোলনের খুব প্রশংসা করা হচ্ছে যে, তারা টাকাপয়সা ঠিকমত রিয়েলাইজ করে, ঠিকমত দেয় সেখানেও সেই সমবায়ের সুযোগটা প্রধানত পাচ্ছে কারা— মহারাষ্ট্রে যেখানে সমবায় আন্দোলনের এত প্রশংসা করা হয় সেখানে সেই সমবায় আন্দোলনের সুযোগ-সুবিধা পাচ্ছে প্রধানত গ্রামের অবস্থাপন্ন ধনী চাষীরা যারা জমিদার তারা। তাদের সমবায় আমাদের চেয়ে ভাল, এত চুরিচামারি হচ্ছে না, এত দুর্নীতি হয়ত নেই, এত অযোগ্যতা হয়ত নেই, সমবায় বিস্তার লাভ করেছে, লাভও হয়ত হচ্ছে, কিন্তু ভাল করে খোঁজ নিয়ে যদি দেখেন, তা হলে দেখবেন সেখানে যত তদন্ত হচ্ছে সোসাল স্টাডি হচ্ছে তার যে রিপোর্ট—পাঞ্জাব সম্বন্ধে রিপোর্ট যে সমবায়ের সুযোগসুবিধা প্রধানত দেশের দরিদ্র উৎপাদক জনসাধারণ কম পাচ্ছে।

[5-50—6-00 p.m.]

আমাদের পশ্চিমবাংলার ক্ষেত্রে তা হলে দুটি রোল। একটি সারা ভারতের রোল এবং সারা ভারতবর্ষে সমবায় আন্দোলনের যে চরিত্র তার যে ব্যাধি সেটা আছে এবং তার উপর অদ্বিতীয় ব্যাধি হচ্ছে শুধু অবস্থাপন্ন লোকেরা বেশী সুবিধা পাচ্ছে তা নয়, এটা চলছেই না, অযোগ্যতার মধ্যে রয়েছে। এই যদি পরিস্থিতি হয় এবং সমবায়কে যদি থরোলি ঢেলে সাজতে হয়, তা হলে একদিকে আইনসভার বাইরে যেমন আন্দোলন হওয়া দরকার তেমনি আর একদিকে কমপ্রিহেনসিভভাবে আইন সংশোধন করা দরকার। আজকে ১ বছর হল এই গভর্নমেন্ট এসেছে। এর মধ্যে মন্ত্রী কে হয়েছে, কখন হয়েছে, জয়নাল আবেদিন সাহেব কখন মন্ত্রীত্বের ভার নিয়েছেন, সেকথা বলে লাভ নেই। আসল কথা হচ্ছে এই যে, এক বছর হল গভর্নমেন্ট এসেছে, তাতে কেন তাঁরা এতদিন পর্যন্ত একটা কমপ্রিহেনসিভ আইন আনার সুযোগ পান নি? টুকরা, টুকরা ২-৩টি জিনিস আনার কি দরকার? আপনারা অর্ডিন্যান্স করেছেন, তারপর তাকে আইনে পরিণত করবার চেষ্টা করছেন। কিন্তু আমি জিজ্ঞাসা করি, কেন কমপ্রিহেনসিভ আইন আনলেন না? সিলেক্ট কমিটির কথা আমি বার বার বলেছি। আমি জিজ্ঞাসা করি এটা কি খামকা কথা? পাঁচটি মাথা একসঙ্গে বসে আলোচনা করার কি কোন মূল্য নেই? আমরা দেখছি, আইনসভায় সরকার পক্ষ একটা আইন আনলেন, বিরোধী পক্ষের সঙ্গে তর্ক-বিতর্ক হল, তারপর ভোট হল, ভয়েস ভোট হল, বোতাম টেপা হল, কেউ লাল, কেউ নীল বোতাম টিপলেন, তারপর সব ফুরিয়ে গেল। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, পশ্চিমবাংলার জনসাধারণের ভাগ্য যেখানে জড়িত রয়েছে সেখানে জিনিসটিকে এত হাল্কাভাবে নিলে চলবে না। আমি মনে করি, পাঁচজন মিলে আলোচনা করার যে প্রিন্সিপল তার একটা ভিত্তি আছে। আপনারা যখন মেজরিটি তখন আপনারা ইচ্ছামত করবেন। কিন্তু পাঁচটি মাথা এক হলে তা থেকে অনেক জিনিস বেরিয়ে আসতে পারে, অনেক কিছু ইমপ্রুভমেন্ট করা যায়, অনেক খারাপ জিনিস বাদ দেওয়া যায়। সরকার পক্ষ কথা বলেন, বিরোধী দল কথা বলেন—আলোচনা হয়। আমরা অবশ্য সরকারী দলেও নয়, বিরোধী দলেও নয়, অ্যালায়েন্স বলে একটা জিনিসের মধ্যে আছি। কবে আপনারা আমাদের সঙ্গে কনসালট করবেন জানি না। আজকে পার্টিসনসিপ-এর কথা নয়, আজকে সমবায় আইনের কথা হচ্ছে। আজকে সমবায় আইনকে থরোলি সংশোধন করা দরকার যাকে ভিত্তি করে সমবায় দাঁড়াতে পারে। এতে সরকারপক্ষের সুবিধা হবে এবং জনসাধারণেরও সুবিধা হবে এবং সেইজন্যই বলছি সিলেক্ট কমিটির সিস্টেমটা ভাল। গুরুতর প্রশ্নে সিলেক্ট কমিটি করা দরকার। আপনারা সিলেক্ট কমিটির বাইরে পাঁচটি দলের সঙ্গে আলোচনা করতে পারেন, আইনসভার মধ্যে সিলেক্ট কমিটি করে আলোচনা করতে পারেন। আজকে আইনসভা সম্বন্ধে লোকের একটা ধারনা হয়েছে এখানে আইন আসছে এবং ২-১ ঘণ্টা আলোচনা করার পর সেটা পাস করা হচ্ছে—এখানে সিরিয়াস ডিসকাসন কিছু হয় না এবং কোন কমা, সেমিকোলন, ফুলস্টপ পরিবর্তন

করার কোন সুযোগ নেই। যদি সরকার পক্ষ থেকে চিফ হুইপ একটা কিছু আনলেন তবে কিছু হল, না হলে কিছুই হবে না, মেজরিটিতে পাস হয়ে গেল। এটা উচিত নয়। সিলেক্ট কমিটিতে আপনারা ফার্ম মেজরিটি রাখতে প্যারেন। ১৫ জন হলে আপনারা ১১ জন রাখতে পারেন এবং দরকার হলে ভোটের জোরে আপনারা পাস করিয়ে নিতে পারেন। আমি এখানে একটা স্টেটমেন্ট করতে চাই। মন্ত্রিমহাশয় হাউসে একটা স্টেটমেন্ট করেছেন এবং তাতে বলেছেন যে, এই সেসনের মধ্যেই উনি একটা কমপ্রিহেনসিভ আইন আনবেন। তাঁর একথা শুনে আমি খুশী হয়েছি। মন্ত্রিমহাশয় যদি কমপ্রিহেনসিভ আইন আনেন, তা হলে আমি পার্সোন্যালি তাঁকে অনুরোধ করছি, তার মধ্যে আপনি স্কোপ রাখবেন এবং যেটা পাস করছেন সেটাও বিবেচনা করবার কথা চিন্তা করবেন। আপনি একটা পুরো আইন নিয়ে আসুন এবং আমরা একটা থরো ডিসকাসন করি এবং কি অদল-বদল করা দরকার সেটা আমরা দেখি।

আর সেকেন্ডলি আমি অনুরোধ করব, এইরকম যদি কমপ্রিহেনসিভ বিল আনেন, তা হলে সিলেক্ট কমিটি দয়া করে করবেন। আপনাদের দলের ভেতরে যারা অভিজ্ঞ, এক্সপার্ট তাদের নামের তালিকা তৈরি করে সব দল নিয়ে অপোজিসন থেকে নিয়ে আমরা সেই অ্যালাইয়েন্সের দলে আছি আমাদের জিজ্ঞাসা করে নেবেন। আমরা আমাদের নাম দেব, তারপরে আমরা একটা থরো ডিস-কাসান করে নেব। আমরা ধরে নিচ্ছি মাননীয় মন্ত্রিমহাশয় এতে রাজী হবেন। সেজন্য আমি যে সংশোধনী প্রস্তাব আনব বলে নোটিস দিয়েছিলাম, আমি সেই প্রস্তাব মুভ করছি না। আমি আর একটি রিকোয়েস্ট করে আমার বক্তব্য শেষ করছি, সেটা হল এই যে, বর্তমানে যেটা এসে গেছে সেটারও কিছু কিছু সংশোধনী এই হাউসে মুভ হবে, তার নোটিস হয়েছে সার্কুলেসন হয়েছে। আমাদের দলের পক্ষ থেকেও কয়েকটা অ্যামেন্ডমেন্ট মুভ করা হবে তার মধ্যে কমবেশী গুরুত্ব আছে অ্যামেন্ডমেন্টের, কিন্তু কয়েকটা অ্যামেন্ডমেন্ট খুবই গুরুত্বপূর্ণ আছে। মাননীয় মন্ত্রি-মহাশয়কে অনুরোধ করব, যদিও তিনি এই সেসনে কমপ্রিহেনসিভ বিল আনবেন বলেছেন, খুবই আনন্দের কথা, তার জন্য আমি তাঁকে সাধুবাদ জানাই, তা হলেও দুই মাসের কিংবা দেড় মাসের জন্য কিংবা পাঁচ মাসের জন্যই হোক, যে আইনটা হয়ে যাবে সেই আইনটাতে যদি মারাত্মক ক্ষতিকর কিছু না থাকে সেই বিষয়ে যদি এই হাউসে অ্যামেন্ডমেন্ট আছে, যদি সেটা জাস্টিফিয়েবল হয় সেটাকে একটু অদল-বদল করে স্পীকার মহাশয়ের কাছে পার্মিসন নিয়ে এবং এই হাউসের পার্মিসন নিয়ে আপনারা গ্রহণ করতে পারেন যদি একটু অদল-বদল করার দরকার তা করে আপনারা গ্রহণ করবেন। এটাতে আপনাদের লোকসান হবে না, কারণ সমবায় আইনটা আমাদের সকলের জন্য এবং দেশের জনসাধারণের মঙ্গলের জন্য। তাকে কিছু সংশোধন করে যদি বাস্ত-বিকই ভাল হয়, তা হলে সেই সংশোধন আপনারা গ্রহণ করবেন এটাতে আপত্তি থাকা উচিত নয় এবং এটাতে প্রেসটিজের কোন ব্যাপার নেই। এই বলে মাননীয় মন্ত্রিমহাশয় এই সেসানে কমপ্রিহেনসিভ বিল আনবেন এই আশা নিয়ে আমি আমার অ্যামেন্ডমেন্ট মুভ করছি না।

**শ্রীজ্যোতির্ময় মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের বহু বিতর্কিত বহু আলোচিত গণতান্ত্রিক পথে সমাজতন্ত্র প্রতিষ্ঠার যে মূল ভিত্তি সমবায় আন্দোলন, যে সমবায় আন্দোলন ভারতবর্ষের অন্যান্য প্রদেশে সার্থক রূপ পেল, পশ্চিমবাংলায় ব্যর্থতায় পর্যবসিত হয়েছে, সেই বঙ্গীয় সমবায় সংশোধনী বিল বিভাগীয় মন্ত্রিমহাশয় আজকে আমাদের সামনে উপস্থিত করেছেন, জানি না মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এই বিলটির দিকে নজর দিয়েছেন কিনা--যদি দিয়ে থাকেন, তা হলে আপনার দৃষ্টি তিনটে জিনিসের উপর নিবদ্ধ করতে চাই। প্রথম উদ্দেশ্য এবং হেতুর বিবরণ দিতে গিয়ে মন্ত্রিমহাশয় স্বীকার করেছেন যে, খুবই খারাপ অবস্থায় আছে। এটা গেল ১নং। দ্বিতীয় বলেছেন, অর্থনৈতিক অচল অবস্থায় আসিয়া পড়িয়াছে। তৃতীয় অসন্তোষ-জনক অবস্থায় চলিতেছে। তিনটি বাস্তব সত্যকে বিভাগীয় মন্ত্রিমহাশয় স্বীকার করিয়াছেন, কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি, এই তিনটে জিনিস অত্যন্ত ভেগ। এটি বোঝার কোন ক্ষমতা বা কোন ক্রাইটেরিয়ানের উপর নির্ভর করে একটা সমবায় খারাপ বা অচল অবস্থায় পড়ছে তা নির্ধারিত হবে, সেটি কিন্তু এই বিলের ভেতর বিভাগীয় মন্ত্রিমহাশয় বলে যান নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিশ্চয়ই স্মরণ আছে যে, ১৯৬৫ সালে কেন্দ্র মির্ধা কমিটি নিয়োগ করে-ছিলেন। তার কাজ ছিল সমবায় আন্দোলনের ব্যর্থতার ইতিহাস খুঁজে বের করা এবং তা

দূরীকরণের জন্য কারণগুলি খুঁজে বের করা। সেই রিপোর্টে খারাপ অবস্থা বলতে কি বুঝায়, অর্থনৈতিক অচল অবস্থা বলতে কি বুঝায়, কোন পর্যায়ে গেলে পরে একটা ব্যাংককে আমরা খারাপ অবস্থা বলতে পারি—সেইসব ক্রাইটেরিয়ান দেওয়া ছিল। অবশ্য সুখী হতাম যদি বিভাগীয় মন্ত্রী এই ক্রাইটেরিয়ানগুলি দিতেন যে, একটা কো-অপারেটিভ সোসাইটি কোন অবস্থায় গেলে পরে খারাপ এবং অর্থনৈতিক অচল অবস্থা বা রুগ্ণ বা দুর্বল বলে স্বীকার করে নেব।

[6-00—6-10 p.m.]

কিন্তু দুঃখের কথা যে, সে মানদণ্ড আমরা পেলাম না। দ্বিতীয় কথা হচ্ছে, মাননীয় মন্ত্রি-মহাশয় নিশ্চয়ই জানেন, বার বার একথা বলা হয়েছে যে, গ্রামাঞ্চলে মানুষের ইনকাম বেড়েছে, আয় বেড়েছে। কিন্তু দুঃখের সঙ্গে এটা জানাতে বাধ্য হচ্ছি যে, যদি তাই হয়ে থাকে, বিভাগীয় মন্ত্রি-মহাশয় নিশ্চয়ই জানেন যে, এই সমবায় ঋণ যে সমস্ত গ্রামাঞ্চলের মানুষ কৃষি সম্প্রদায় নিয়েছেন, তার এক-চতুর্থাংশও শোধ দিতে পাচ্ছে না। মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি অনুরোধ করছি, তিনি যে কোন কৃষি ভাইকে যদি টান মারেন, দেখবেন ঋণের কাল পাহাড় উঠে আসছে। কেন এই অবস্থা, কিসের জন্য, এগুলি কি আলোচনা করে দেখা হয়েছে, এগুলি কি একবারও ভাবা হয়েছে? শুধু মাত্র অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করলে পরই কি সমবায় আন্দোলন সমাজতান্ত্রিক আন্দোলনের গতি সঞ্চার করতে পারবেন? আজকে আমি বিভাগীয় মন্ত্রীর কাছে উদাহরণ দিতে চাই। তিনি নিশ্চয়ই অবগত আছেন, আজকে কনজুমার সোসাইটিতে সাবানের যে দাম, প্রাইভেট ডীলারের কাছে তার দোকানে অনেক কম দাম। কেন? সেলস ট্যাক্স ইভেশন-এর প্রশ্নে আমি যেতে চাই না, কেননা মন্ত্রিমহাশয় হয়ত বলবেন যে, সে পথ আমরা রোধ করে ফেলেছি। কিন্তু আপনার কাছে আমি তিনটি সূত্র তুলে ধরতে চাই। সেটা হচ্ছে সেলস ট্যাক্স ইভেশনের সঙ্গে সঙ্গে ড্রেনেজ অব জেনারেল রেভিনিউ অব দি স্টেট হচ্ছে, এটা নিশ্চয়ই আপনি স্বীকার করবেন। আপনি নিশ্চয়ই স্বীকার করবেন যে, টপ হেভী অ্যাডমিনিস্ট্রেশন হলে, ওভারস্টাফিং কিছু হলে জিনিসের দর বাড়তে পারে। আজকে সবচেয়ে বড় মূল সূত্র হল গ্রামাঞ্চলের মানুষ যে কো-অপারেটিভে জিনিস সস্তায় পাবে বলে আশা করে আছে, সেটা প্রাইভেট এবং ব্যক্তিগত দোকানে কম দামে পাচ্ছে। কেন এটা হচ্ছে, এর কারণগুলি অনুসন্ধান করে যদি এগুলি দূর করতে না পারেন, গ্রামাঞ্চলের মানুষকে যাকে বলে পিপলস ইনভলভমেন্ট সেটা কো-অপারেটিভের সঙ্গে হবে না এবং সেটা না হলে কো-অপারেটিভের যে মূল সূত্র সমাজতান্ত্রিক আন্দোলন, সেই পথ মারা যাবে। আমি পিপলস ইনভলভমেন্ট-এর প্রশ্নে দেখতে পাচ্ছি সেটা হচ্ছে না, বরং পিপলস ইনভলভমেন্ট বাতিল করে দিয়ে সরকার অ্যাডমিনিস্ট্রেটার বসাবার ব্যবস্থা করছেন। সরকার কি মনে করেন অ্যাডমিনিস্ট্রেটার বসিয়ে দিলেই কাজ এগুবে? যুক্তফ্রন্টের আমলে দেখেছিলাম, স্কুল ম্যানেজিং কমিটিকে বাতিল করে দিয়ে কয়েকজন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করা হয়েছিল। আপনারা কি মনে করেন, অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করলেই কো-অপারেটিভ দুর্নীতিমুক্ত হবে? আপনারা কি মনে করেন অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করতে পারলেই গ্রামাঞ্চলের মানুষের মধ্যে কো-অপারেটিভ কাজের অগ্রগতি বাড়বে? সেটা বাড়তে পারে না।

আর একটা জিনিস

The officer or the office bearer must have sufficient zeal and dash to advance loans with less insistence on the courage security aspects of the same and such people shall have to be watchful about the self-liquidating aspects of the loans.

সেলফ লিকুইডেটিং অ্যাসপেক্ট অব দি লোন যদি না করতে পারেন, তা হলে গ্রামাঞ্চলের মানুষের ঋণের বোঝা বাড়বেই, তাতে কিন্তু কো-অপারেটিভ মুভমেন্ট সাকসেসফুল হতে পারে না। তাই আজকে আপনাকে অনুরোধ জানাচ্ছি শুধু মাত্র পরিচালকমণ্ডলীকে ভেঙ্গে দিয়ে রুগ্ণ ও দুর্বল কো-অপারেটিভগুলিকে ভেঙে দিয়ে সেন্ট্রাল কো-অপারেটিভ-এর সঙ্গে যুক্ত করে ক্ষমতা সেন্ট্রালাইজ করবেন না। ক্ষমতার সেন্ট্রালাইজেশন কো-অপারেটিভ মুভমেন্টের সহায়ক নয়। বরং ক্ষমতার সেন্ট্রালাইজেশন না করে গ্রামে কৃষি ও শিল্পী ভাইদের সাহায্যের জন্য কো-অপারেটিভ মুভমেন্ট প্রয়োজন আছে। শুধু মাত্র অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করলে পর কি আজকে শিল্প বাঁচাতে পারবে,

কৃষি বাঁচতে পারবে? আপনারা কো-অপারেটিভে সার দিচ্ছেন অথচ কোটা সেখানে পেণছচ্ছে না। সারের দর ৫৪ টাকা বেঁধে দিয়েছেন, আর বাইরে সার বিক্রি হচ্ছে ৭২ টাকা, গ্রামের মানুষ, হাজার হাজার মানুষ, না খেতে খেতে পাওয়া মানুষ, তারা সার কিনতে যাচ্ছে, কিন্তু তারা এক ছটাক সারও কিনতে পাচ্ছে না। আপনি কেন বিলের মধ্যে সে ব্যবস্থা করলেন না? সরকারকে সার ব্যবস্থা নিয়ে প্রত্যেক কো-অপারেটিভকে সার-এর কোটা ভাগ করে সেখানে সার পাঠিয়ে দিতে হবে। কই, আপনি তো সেকথা একবারও চিন্তা করলেন না? অথচ কৃষির উন্নতির জন্য কো-অপারেটিভ মুভমেন্ট করতে চাচ্ছেন, কো-অপারেটিভকে কৃষির সহায়ক করতে চাইছেন। আপনি যে করতে চাইছেন, এইভাবে তা হতে পারে না। তাই আপনার কতকগুলি সাজেসশান রাখছি। আশা করি, আমার সেই সাজেসশানগুলো আপনি গ্রহণ করবেন।

প্রথমত গ্রামাঞ্চলে চাই শহরাঞ্চলে যে কো-অপারেটিভ মুভমেন্ট চলেছে, সেই কো-অপারেটিভ মুভমেন্ট-এ জিনিসপত্রের মূল্যবৃদ্ধির ক্ষেত্রে কোন প্রতিবন্ধক সৃষ্টি না করার কারণ কি সেটা খুঁজে বের করে তার যথাবিহিত বিধিব্যবস্থা তাড়াতাড়ি সংশোধন করে নেবেন।

আর দ্বিতীয়ত, আগে যে জিনিস বলা হত, সেই টপ-হেভি অ্যাডমিনিস্ট্রেশন-এর জন্য বা ওভারস্টাফিং-এর জন্য এই জিনিসের দাম বাড়ছে কিনা সেটা আপনি একটু অনুসন্ধান করে দেখবেন। এইসব ব্যবস্থাদি করে কো-অপারেটিভ মুভমেন্টকে কৃষি-উন্নয়নের সহায়ক করে তুলবেন বলে আশা করি। অ্যাডিকোয়েট সাপ্লাই ফ্রম দি পাইপলাইন এই কো-অপারেটিভ-এ যাচ্ছে কিনা সেটা এই বিলের কোথাও উল্লেখ নাই। আমি আশা করবো এই কো-অপারেটিভ মুভমেন্টকে সাকসেসফুল করতে হলে এই অ্যাডিকোয়েট সাপ্লাই ফ্রম দি পাইপলাইন কো-অপারেটিভে পেণছে দিতে হবে। তার ব্যবস্থা যদি আপনি না করতে পারেন, তা হলে শুধুমাত্র ঋণদানের জন্য কো-অপারেটিভ থাকুক, সেই কো-অপারেটিভকে অন্তত পশ্চিমবঙ্গের মানুষ চায় না। সেই কো-অপারেটিভ আগামীদিনে পশ্চিমবঙ্গে তৈরি হবে না। এইসমস্ত ব্যাপার অনুসন্ধান করে কো-অপারেটিভ মুভমেন্টকে সহায়তা করতে মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

**শ্রীতপন চ্যাটার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কো-অপারেটিভ সংশোধন আইন যেটা এনেছেন, আমি তা পূর্ণভাবে সমর্থন করি। এই কো-অপারেটিভ নিয়ে পশ্চিমবঙ্গে অনেক রাজনীতি হয়েছে। তার ফলে সমবায় আন্দোলন এখানে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এর জন্য দায়ী দুর্নীতি ও সরকারী কর্মচারীদের তত্ত্বাবধানের অভাব। আমাদের পানিহাটি কো-অপারেটিভ ব্যাঙ্কের তহবিল তছরুপ হল ১৯৬৬ সালে, তার বিচার আজ পর্যন্ত হল না। আমি সেই সময় একটি সাধারণ কাগজের সম্পাদক ছিলাম। এই সম্পর্কে কাগজে তখন লিখেছিলাম, দুঃখের বিষয় আজ অবধি সে সম্বন্ধে কোন ব্যবস্থা হয় নাই। এই কো-অপারেটিভ মুভমেন্ট বাস্তু ঘুঘুদের আস্তানায় পরিণত হয়েছে। এই সমবায় সমিতিগুলো হচ্ছে স্বার্থবাজদের আড্ডাখানা। তা যদি ভাঙতে হয়, নির্বাচনে বার বার এই বাস্তু ঘুঘুরা যাতে সেখানে নির্বাচিত হয়ে না যেতে পারেন তার ব্যবস্থা আপনি করেছেন দেখে আপনাকে অভিনন্দন জানাই।

কো-অপারেটিভের একটি মস্তবড় ডিফেক্ট হচ্ছে এখানে কো-অপারেটিভকে কোন ব্যবসাদারী দৃষ্টিভঙ্গি থেকে চিন্তা করা হচ্ছে। হোলসেল কো-অপারেটিভ-এ যেসমস্ত ভারপ্রাপ্ত ডবলিউ বি সি এস ও আই এ এস কর্মচারী আছেন, তাঁদের ব্যবসাদারী ধ্যানধারনা কিছু নাই। অন্য জায়গায় যে জিনিস কম পয়সায় পাওয়া যায়, সেই জিনিস কিনতে গেলে কো-অপারেটিভ-এ বেশী দাম দিতে হয়। তার একমাত্র কারণ কো-অপারেটিভ-এ ঠিক সময় অডিট হয় না ঠিক সময় এই অডিট হওয়া উচিত। কো-অপারেটিভ-এর জন্য অনেকগুলো ইন্সপেক্টর আছে, যাঁরা ঠিক সময় কো-অপারেটিভগুলি ইন্সপেকসন করেন না। তার ফলে কো-অপারেটিভ-এ চুরির সুযোগ বেড়ে যায় এবং চুরি করলেও তার কোন বিচার হয় না বা চোরদের কোন সাজা হয় না। তাই এই কো-অপারেটিভ সম্বন্ধে আমার সাজেসান হচ্ছে এই বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটি অ্যাক্ট, ১৯৪০-এর চুরি অপরাধে সেকসান ৮৬ ও সেকসান ১২৬ অনুযায়ী অ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রার-এর কাছে অ্যাপীল করতে হয়, তারপর সেখান থেকে কোর্টে গেলে আরো সময় লাগে। ফলে যারা চুরি

করে বা তছরূপ করে তারা সুযোগ পেয়ে যায়। কো-অপারেটিভ অ্যাক্ট-এর সেকসান ৫১-এ
অ্যাপীল করা দরকার। সেকসান ৫১-তে বলা হয়েছে, বেতন কিস্তিবন্দী করে কাটাতে হবে।
আমি অনুরোধ করছি, যেভাবে পৌরসভাগুলির ট্যাক্স বাকি ফেললে ঢোল পিটিয়ে, ওয়ারেন্ট বের
করে টাকা আদায় করে, সেইভাবে আপনারাও টাকা আদায় করুন। তা না হলে লোকে টাকা দেবে
না। তহবিল তছরূপ কেসের সাজা দেওয়া কঠিন। এর জন্য কঠিন ব্যবস্থা থাকা দরকার। আর
একটি কথা—মামলা করতে গেলে অ্যাড-ভেলোরেম কোর্ট ফি দিতে হয়, এই চুরি, তছরূপ
তাদের জন্য কো-অপারেটিভ এর মামলা করতে গেলে কোর্টে মোটা কোর্ট ফি দিতে হয়।
অনুরোধ করবো, অবিলম্বে এই কোর্ট ফি মকুব করবার ব্যবস্থা করুন। আমি মন্ত্রিমহাশয়কে

6-10—6-20 p.m.]

অনুরোধ করবো যে, অ্যাড-ভেলোরেম কোর্ট ফি অবিলম্বে মকুব করুন এবং কো-অপারেটিভকে
যেন রেভিনিউ স্ট্যাম্প ইত্যাদি দিতে না হয়। এছাড়া সবচেয়ে গুরুত্বপূর্ণ প্রশ্ন কো-অপারেটিভকে
ব্যবসায়ী ভিত্তিতে দাঁড় করানো। এই ডব্লু বি সি এস এবং আই এ এস অফিসার দিয়ে হবে না।
তারা কখনও মিউনিসিপ্যালিটিতে এক্জিকিউটিভ অফিসার, কখনও কো-অপারেটিভে এক্জিকিউ-
টিভ অফিসার এবং তাদের ব্যবসায়ী কোন কান্ডজ্ঞান নেই। তাদের দিয়ে হবে না। কো-
অপারেটিভকে শুধু বাতিল করে সমস্যার সমাধান হবে না। এমন লোক সেখানে বসাতে হবে যাদের
ব্যবসায়িক কান্ডজ্ঞান আছে। সেইরকমভাবে কো-অপারেটিভ আইন তৈরি হওয়া দরকার। শুধু
ট্রাইবন্যাল তৈরি দিয়ে কো-অপারেটিভ মুভমেন্টকে এগিয়ে নিয়ে যাওয়া যাবে না এবং তাতে এই
আন্দোলন ব্যর্থ হবে। কো-অপারেটিভ আন্দোলন যদি সত্যিকার পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে চালু
করা যায়, তা হলে পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধান হবে। অত্যন্ত লজ্জার কথা যে অন্যান্য
রাজ্য থেকে পশ্চিমবঙ্গ এই ব্যাপারে পিছিয়ে আছে। আজকে পশ্চিমবঙ্গে কো-অপারেটিভের
নামে মানুষ আতঙ্কিত। মানুষ মনে করে, কো-অপারেটিভ মানে চুরি, স্বার্থবাজী, ধান্দাবাজীদের
আড্ডাখানা তাই মন্ত্রিমহাশয় কো-অপারেটিভে বাস্তুঘুঘুরা যাতে বারে বারে নির্বাচিত না হতে
পারে তার জন্য যে ব্যবস্থা করেছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এর ফলে স্বার্থবাজরা
আর ব্যক্তিগত স্বার্থে ব্যবহার করতে পারবে না।

**শ্রীভবানীশঙ্কর মুখার্জীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই এই যে চিন্তাধারার উপর
পশ্চিমবঙ্গীয় সমবায় সমিতি সংশোধন বিধেয়কটি আনা হয়েছে তাকে সমর্থন জানাচ্ছি। প্রশ্ন আসবে
কেন ? কেন না, মন্ত্রিমহোদয় নিজেই স্বীকার করেছেন যে আমাদের আইনের মধ্যে অনেকগুলো
অফল ছিল, তার ফাঁক দিয়ে অনেক অসাধু ব্যক্তি তাদের নিজেদের উদ্দেশ্য সাধন করেছে। দিনের
পর দিন, বছরের পর বছর কো-অপারেটিভ সোসাইটির কর্মকর্তা হয়ে বসে আছেন এবং তাদের
তাড়াবার ইচ্ছা থাকলেও পারা যায় না। আমি এই বিলের প্রত্যেকটা পয়েন্ট পড়ে দেখেছি। এই
বিলের জন্য মন্ত্রিমহোদয়কে আমি বিশেষভাবে স্বাগত জানাবো। এই বিলটা পড়লে বেশ বোঝা
যায় যে, মন্ত্রিমহাশয় এই বিষয় সম্বন্ধে বিশেষভাবে চিন্তা করেছেন এবং সকলেই একথা মানবেন
যে, কো-অপারেটিভ মুভমেন্টকে যদি ঠিকপথে চালিত করতে না পারি তা হলে দেশের জন-
সাধারণকে ভালভাবে সার্ভিস দিতে পারবো না। সেইজন্য এটায় যে চিন্তাধারা আছে সেটা
আজকের দিনে খুবই দরকার ছিল। পশ্চিমবঙ্গ অনেক বিষয়ে অগ্রণী হয়েছে। কো-অপারেটিভ
মুভমেন্টকে যদি সাকসেসফুল করতে হয় এটা তার একটা অঙ্গ এবং প্রধান অঙ্গ। এইবার কাজের
কথায় আসি। এই আইনের মধ্যে দু-এক জায়গায় দেখেছি এমন ফাঁক আছে যে, বহু দিনের
কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি বলে যেসব সোসাইটি আছে তাদের কাছে অনেক টাকা থাকা
সত্ত্বেও তারা সে টাকা কোন কাজে লাগাতে পারছে না, দেশের সেবায় কিছু করতে পারছে না।
আমি যেখান থেকে এসেছি সেটা বালি এবং সেই বালি কো-অপারেটিভ সোসাইটি, আমি নিজে
তার স্টার্টার নই, আমার বাবা-কাকা তার স্টার্টার ছিলেন, কিন্তু এই আইনের আওতায় পড়ে,
আমি আমার সামনে দেখছি আজ সকালেও দেখে এসেছি, ২০ লক্ষ টাকার উপরে টাকা পড়ে
আছে তারা আইনে আটকা পড়ে গিয়েছে। সেই আইন এখন সংশোধন হয়েছে। আমি জানি
না মাননীয় জয়নালবাবু সে সম্বন্ধে জানেন কিনা। আমি আবার স্বাগত জানাচ্ছি এটা আরও

ব্রড-বেসড করেছেন বলে। এর সঙ্গে সঙ্গে আমি ছোট ছোট দু-তিনটি পয়েন্ট বলতে চাই। আমাদের দেশে সত্যি সত্যিই অনেক নিষ্ঠাবান কর্মী রয়েছেন তাদের জন্য ট্রান্সপোর্ট কো-অপারেটিভ করলে ভাল হয়। শুধু ব্যাঙ্ক অ্যাডভান্স করলেই হবে না, যে সমস্ত ক্রেডিট কো-অপারেটিভ সোসাইটি আছে তাদের সেখানে মেম্বার করে যদি ট্রান্সপোর্ট কো-অপারেটিভ সোসাইটি করা হয়, তার পারমিসন দেওয়া উচিত। এটা আইনের কথা নয়, কাজের কথা, অ্যাডমিনিস্ট্রেশনের কথা। আমি আশা করছি মন্ত্রিমহাশয় এগুলি দেখবেন। আর একটা জিনিস হচ্ছে এই কো-অপারেটিভ হচ্ছে বিরাট ক্ষেত্র—পৃথিবীর অনেক দেশে বিশেষ করে অস্ট্রেলিয়ায় কো-অপারেটিভের মাধ্যমে কাল্টিভেসন হয়। এক জায়গায় পাঁচ হাজার বিঘা জমি নিয়ে কো-অপারেটিভের মারফত চাষ হয় এবং যারা যারা জমির মালিক তারা সেই কো-অপারেটিভের মেম্বার হয়ে যান। এইরকম ব্যবস্থা অবশ্য ভারতবর্ষের কিছু কিছু জায়গায় হয়েছে. আমাদের এখানে একটা ট্রায়াল হিসাবে মন্ত্রিমহাশয় যদি ব্যবস্থা করেন, তা হলে নিশ্চয়ই জনসাধারণের তাতে সাহায্য হবে। আর একটা ছোট কথা বলি এরিয়া সম্বন্ধে। কো-অপারেটিভ মুভমেন্ট করতে গিয়ে দেখা গেছে, এরিয়া নিয়ে অনেক সময় ঝঞ্ঝাটে পড়তে হয়েছে। এরিয়া এস্ট্যাবলিসড হয়েছে, কিন্তু মরিবন্ড সোসাইটির এরিয়া নাই, তাকে বাঁচাবার কোন ব্যবস্থা নাই। সত্যিই ইচ্ছুক কর্মী আছেন সেইসব লোককে কাজে নামাবার জন্য, এইসমস্ত কো-অপারেটিভকে সাহায্য করবার জন্য চেষ্টা করা উচিত, তাতে অনেক সুবিধা হবে। এগুলি যদি রিকাস্ট করেন, তা হলে ভাল হবে। আমি মনে করি, আগেকার ব্যবস্থাগুলি কার্যকর হয় নি, কারণ আজকের দিনকে খাপ খাইয়ে তা করা হয় নি বলে, একটা কনজারভেটিভ আইডিয়া নিয়ে চলা হয়েছিল বলে তা সম্ভব হয় নি। সেইজন্য আমি বিশেষ করে বলতে চাই যে, মাননীয় মন্ত্রিমহাশয় যে কো-অপারেটিভ আইন নতুন করে এনেছেন, সত্যিই সেটা ঠিকমত কাজ হয়েছে। এটা শুধু মন্ত্রিমহাশয়ের উপর নির্ভর করছে না, আমাদের উপরও নির্ভর করছে। আমরা যদি ঠিকমত সাজেসন মন্ত্রিমহাশয়কে দিই তা হলে নিশ্চয় মনোযোগ সহকারে শুনবেন। আজকে পশ্চিমবাংলায় কো-অপারেটিভ মুভমেন্ট যে নূতন করে আশা দিচ্ছে তার জন্য আমি এই বিলকে স্বাগত জানাই।

**ডাঃ শৈলেন্দ্র চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ যে সংশোধনী বিল মাননীয় মন্ত্রিমহাশয় উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি। তিনি খুব বিচক্ষণ, খুব দক্ষ ব্যক্তি, এই বিল আনার সঙ্গে সঙ্গে তিনি বলেছেন, আগামী কিছুদিনের মধ্যে একটা কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসবেন। এই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা তাঁর বিবেচনার জন্য এখানে রাখতে চাই। প্রথম কথা হচ্ছে যে, আজ আমাদের অত্যন্ত দুর্ভাগ্য যে, যেসব বিল আসে তার খসড়া তৈরি করে সেই সমস্ত আমলাতন্ত্রের লোক যাদের একদিন সৃষ্টি করা হয়েছিল ইংরাজ রাজত্ব রক্ষা করার জন্য আমাদের মঙ্গলের জন্য নয়। তাদের সব সময় লক্ষ্য থাকে নট হাউ উই গট ইনটু দি ডিফিকালটিজ

[6-20—6-30 p.m.]

বাট হাউ উই ক্যান্ট গেট আউট অব ইট অর্থাৎ সমস্যা কি করে সৃষ্টি হল তার চেয়ে সমস্যা তাড়াতাড়ি যে কোন করে বাইরের দিকে একটা সমাধান করার জন্য বেরিয়ে আসতে চান। সেই জন্য আজকে যে বিলটি এসেছে সেই বিলটি সম্বন্ধে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাবো যে, এটা সম্বন্ধে তিনি আর একবার ভালভাবে বিবেচনা করুন। তিনি বলেছেন অতীতে অনেক অন্যায়, দুর্নীতি হয়েছে এবং এই অন্যায় ও দুর্নীতির প্রতিবিধানকল্পে তিনি এই সংশোধনী বিলটি নিয়ে এসেছেন। অর্থাৎ এখন থেকে সব ধুয়ে-মুছে পরিষ্কার হয়ে গেল উইথ ক্লিন স্লেট আমরা আবার নতুন করে কাজ শুরু করলাম। এটা খুব ভাল কথা। কিন্তু আমার একটি প্রশ্ন আছে। এই সমবায় সমিতিগুলির পরিচালক বা এই সমবায় বিভাগ বা সমবায় ডিপার্টমেন্টের মধ্যে যে একটা অশুভ আঁতাত বা চক্র সৃষ্টি হয়েছিল সেটাও কি ঐ একইভাবে ধুয়ে-মুছে পরিষ্কার হয়ে যাবে? রামবাবু আজকে পরিচালক ছিলেন তিনি হয়ত থাকবেন না কিন্তু শ্যামবাবু বেনামে রামবাবু থাকবেন। আর ঐ সমবায় সমিতিগুলি যে দুর্নীতি করছে অন্যায় করছে সে কথা বলবার ভার যাদের উপর থাকবে সেই বিভাগও ঠিক থাকবেন। অর্থাৎ অতীতে এতদিন ধরে যাদের জন্য এই অযোগ্যতা বা অন্যায় হয়েছে, দুর্নীতি হয়েছে, সেই সমবায় ডিপার্টমেন্ট

কিন্তু থাকবে এবং তাদের উপর আরো বেশী ক্ষমতা দেওয়া হচ্ছে এবং তাদের সঙ্গে আরো ভাল করে গাঁট-ছড়া বেঁধে দেওয়া হচ্ছে। এর পর আমি ফৌজদারী আইন সম্বন্ধে দু-একটি কথা বলব। ফৌজদারী আইন সম্বন্ধে বলা হয়েছে যে, এখন থেকে যারা কোন অন্যায় করবেন ফৌজদারী আইনে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে। কিন্তু এর আগে যারা অন্যায় করেছেন তার কি প্রতিবিধান হবে না? যদি রেট্রোসপেকটিভ এফেক্ট আইনে না দেওয়া সম্ভব হয়, তা হলে অন্ততপক্ষে যারা অন্যায়, দুর্নীতি করেছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য কোন উপায় যাতে বের করা যায় সেদিকে আপনি দয়া করে একটু লক্ষ্য রাখুন। আমি যে এলাকার মেম্বার সেখানকার একটি কো-অপারেটিভের নাম জানি, যে কো-অপারেটিভ গত বছরে ৯ লক্ষ টাকার বিজনেস করেছে, কিন্তু লাভ করেছে মাত্র ১৫০ টাকা। তাও আবার সোজাসুজি দেখান নি, এফ সি আই-এর কাছে তাদের ধার আছে ৩৩ হাজার টাকা। তারা একটি রাইস মিল লিজ নিয়েছিলেন। তারাই সেটা কন্ট্রোল করেছিলেন। সেই রাইস মিলের জন্য এফ সি আই তাদের কাছ থেকে ৩৩ হাজার টাকা পাবে। কিছুদিন আগে এফ সি আই ঠিক করেছিলেন যে, কো-অপারেটিভ সোসাইটিকে তারা ট্রান্সপোর্ট কন্ট্রাক্ট দেবে। এই কো-অপারেটিভ সোসাইটি কয়েক লক্ষ টাকার কন্ট্রাক্ট পেয়েছিল। অথচ সেই কন্ট্রাক্টটি আবার এক ভদ্রলোককে মাত্র ৫ হাজার টাকার বিনিময়ে সাব-কন্ট্রাক্ট দিয়ে দিল। সেই ভদ্রলোক ৫ হাজার টাকা কো-অপারেটিভকে দিয়ে লক্ষ লক্ষ টাকা উপায় করলেন। কিন্তু তা সত্ত্বেও অন্যায় করে কো-অপারেটিভের নামে দুর্নাম ছড়ালেন। তারপরে এফ সি আই ঠিক করলেন, ক্যারেজ কন্ট্রাক্ট কো-অপারেটিভকে দেবেন। কিন্তু এবারও সেই একই-ভাবে এক ভদ্রলোককে সাব-কন্ট্রাক্ট দিয়ে দিলেন। যে ভদ্রলোক এই কন্ট্রাক্ট নিলেন, তিনি এখন বহাল-তবিয়তে চালিয়ে যাচ্ছেন। আমি পরিস্কার দায়িত্ব নিয়ে এই কথা বলছি, যে ভদ্রলোক সাব-কন্ট্রাক্ট নিয়ে অন্যায় করলেন তিনি ঐ কো-অপারেটিভের ইন্সপেক্টরের মাসিক বাড়ি ভাড়ার বিল দিয়ে দেন। সেইজন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, তিনি এটা সম্বন্ধে একটু বিবেচনা করবেন। ব্যাঙ্কগুলি সম্বন্ধে বলেছেন যে, দেখেশুনে বাস্তব ক্ষেত্রে লিকুইডিসনের মত করে দিয়ে ব্যাঙ্কগুলির যদি সব ঝামেলা চুকিয়ে দেওয়া যেত, তা হলে আমার বক্তব্য হচ্ছে অতীতে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছিল কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির তাতে ফিল্ড অফিসার, যাদের ব্যাঙ্কিং সম্বন্ধে কোন অভিজ্ঞতা ছিল না, যাদেরকে ব্যাঙ্কিং ট্রেনিং পর্যন্ত ভালভাবে দেওয়া হয় নি, তাদেরই ধরে নিয়ে এসে এই ব্যাঙ্কের ম্যানেজমেন্ট দেওয়া হয়েছে।

আপনি যদি খবর নিয়ে দেখেন, তা হলে দেখবেন, এইসব অযোগ্য লোকের হাতে পড়ার জন্য ব্যাঙ্কের ক্ষতি হয়েছে। আমি আর একটি কথা বলব, আমাদের ইন্ডিপেন্ডেন্সের আগে একটা কমিটি তৈরি হয়েছিল, ২ কোটি টাকা প্রভিনসিয়াল কো-অপারেটিভ ব্যাঙ্কে লোন দেওয়া হয়েছিল এবং দুজন অফিসারকে ডেপুট করা হয়েছিল এ সম্পর্কে একজামিন করার জন্য, অর্থাৎ পারফরমেন্স অব দি কো-অপারেটিভ সম্বন্ধে দেখবার জন্য। তাঁরা সে সম্বন্ধে দেখে কি রিপোর্ট দিয়েছেন বা কি কি অসুবিধা বা সমস্যার কথা বলেছেন সেটা দেখে যদি দয়া করে বিবেচনা করেন, তা হলে আমি মনে করি হয়তো উপকার হবে।

**শ্রীশেখ দৌলত আলি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় সমবায়মন্ত্রী যে বিল এনেছেন আমি তাকে সমর্থন করছি, স্বাগত জানাচ্ছি। এই সংশোধনী বিলের প্রত্যেকটি লাইন পড়ে আমার সামগ্রিকভাবে মনে হয়েছে যে, এই বিলের মধ্যে দিয়ে মাননীয় মন্ত্রিমহাশয়ের গণতান্ত্রিক চিন্তাধারা তথা সমাজতান্ত্রিক চিন্তাধারার বলিষ্ঠ প্রকাশ ঘটেছে। পরিচালকমন্ডলীর ক্ষেত্রে যে সংশোধনী এসেছে তাতে আমাদের আর এস পি-র বন্ধুরা ভয়ে আঁতকে উঠেছেন। দীর্ঘদিন ধরে যারা কো-অপারেটিভ মুভমেন্টের অপমৃত্যু ঘটাচ্ছেন যে রকম কর্মচারীই হোক না কেন, তার ফাঁকিবাজী মনোভাব অথবা দক্ষতা নেই সেইসব কর্মচারী দিয়ে কো-অপারেটিভ মুভমেন্ট অথবা তার কাজকর্ম পরিচালনা করা যায় বা তার দায়দায়িত্ব তাদের ঘাড়ে অর্পণ করা যায়, আবার তো সেই সমিতির অপমৃত্যু ঘটবে। তার চেয়ে কেন প্রাক মুহূর্তে একথা চিন্তা করবো যে, যাদের কর্মচারী ওখানে নিয়োগ করা হবে তারা হঠাৎ করে এই আইনের বলে ছাঁটাই-এর নোটিস পাবেন। এদের দিক থেকে ভয় পাবার কোন কারণ

দেখি না। আমার বয়ঃজ্যেষ্ঠ আর এস পি-র এক বন্ধুকে দেখছি তিনি চিৎকার করে উঠছেন, তাঁকে বলতে পারি, এই বিলের ব্যাপারে ভয় পাবার কিছু নেই। তারপর আর একটা কথা ওঁরা বলবার চেষ্টা করেছেন যে, ইন্টারেস্ট কমে যাবে। তিমিরবাবু বলেছেন, দেখুন তো কি অদ্ভুত ব্যাপার। সত্যিই তাঁর কাছে এটা অদ্ভুত লাগবে। যে সমিতি চলতে পারছে না তাকে আর একটা সবল সমিতির সাথে যুক্ত করা বা যে ব্যাংক লাল বাতি জেলেছে তাকে স্টেট ব্যাঙ্কের সংগে যুক্ত করলে সে যদি চলার সাথী পায় সেখানে যদি ইন্টারেস্ট কমে যায় তো চলার সাথী পেল। আর তা হলে তারা জনসাধারণের কাজে লাগতে পারবে বলেই আমার বিশ্বাস। অতএব সেখানে অবিচার হবে একথা ঠিক নয়, এটা তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই। তারপর অ্যাড-মিনিস্ট্রেটার নিয়োগের ক্ষেত্রেও তাঁরাও চিৎকার করছেন। এ চিৎকারও ভিত্তিহীন। দীর্ঘদিন ধরে এই সমবায় ব্যাংকগুলিকে কয়েকজন স্বার্থপর ব্যক্তি তাদের আস্তাখানায় পরিণত করেছিল, আজকে সেখানে কুঠারাঘাত করা হয়েছে বা এই বিলের মাধ্যমে যারা সেইসব ব্যাংকগুলিকে নিজেদের পৈতৃক সম্পত্তি বলে মনে করতো তার মূলে কুঠারাঘাত করা হয়েছে বলেই আমি বিশ্বাস করি। আর তাই এই বিলকে আমি সমর্থন জানাচ্ছি এবং মন্ত্রিমহাশয় এই বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন বলে তাঁকে স্বাগত জানাচ্ছি। আমি সেজন্য বিশেষ করে এই বিলকে সমর্থন জানাচ্ছি এবং তাঁর বলিষ্ঠ পদক্ষেপের জন্য স্বাগত জানাচ্ছি। আর দুটি কথা আপনার মাধ্যমে নিবেদন করতে চাই। সেটা হচ্ছে, আজকে সমবায় ক্ষেত্রে, সমবায় আন্দোলনের ক্ষেত্রে, পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন উজ্জীবিত করার ক্ষেত্রে তিনি যে দৃঢ় পদক্ষেপ নিয়েছেন সেটা অ্যাপ্রিসিয়েট করি। আর একটি কথা তাঁর কাছে সবিনয়ে রাখতে চাই, সেটা হচ্ছে, অনেক ক্ষেত্রে সরকারী আমলাদের উপর দায়দায়িত্ব দেওয়ার ফলে সেটা মিস ইউস হয়। কাজেই সেটা যাতে না হয় তার জন্য সজাগ দৃষ্টি রাখবার জন্য অনুরোধ জানাই, এবং আর এস পি-র বন্ধুদের চিৎকার না করার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30—6-40 p.m.]

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সমবায়মন্ত্রী মাননীয় জয়নাল আবেদিন সাহেব যে বংগীয় সমবায় সংশোধন বিধেয়ক, ১৯৭৩ এই সভায় উপস্থাপন করেছেন সেটা অত্যন্ত যুক্তিযুক্ত এবং সময়োচিত হয়েছে এবং তিনি যে চিন্তাধারা নিয়ে এই সংশোধনী বিলটি এনেছেন তার জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং এই সংশোধনী বিলটাকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। কারণ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতদিন এই যে কো-অপারেটিভ সোসাইটির মাধ্যমে কৃষিক্ষেত্রে, শিল্পক্ষেত্রে, উন্নতি করার যে কার্যাবলীর কথা ছিল তা প্রধানত ব্যাহত হয়েছে, তার জন্য এই বিলটি আনয়ন করা হয়েছে। এটাকে এক কথায় বলি সাধু বেশে চোরদের চুরি করার যে আদর্শ স্থান হয়েছিল এবং যার ফলে এই সমবায় সমিতিগুলি দুর্নীতি, স্বজনপোষণ অব্যবস্থার ফলে একেবারে ভেঙ্গে পড়েছে এবং সমবায় সমিতিগুলি এবং ব্যাঙ্কগুলি আজকে দেউলিয়া হয়ে গেছে। দ্রুত কার্যকরী ব্যবস্থা গ্রহণ করার জন্য ১৯৪০ সালের সমবায় সমিতি বিধেয়ক সংশোধন করে যাতে রাজ্যসরকার সমবায় সমিতি নিবন্ধে তাড়াতাড়ি কাজ করতে পারে তার জন্য ব্যবস্থা করা হয়েছে। এটা জনস্বার্থে, আমানতকারীদের স্বার্থে, সমবায় আন্দোলনের স্বার্থে, সমবায় ব্যাঙ্কগুলির স্বার্থে এবং সেই সমস্ত সমবায় ব্যাঙ্কে পরিচালকমণ্ডলী যাতে সুষ্ঠুভাবে গঠিত হয় এবং যাতে এটা সুষ্ঠুভাবে পরিচালনা করা যায়, তার জন্য করা হয়েছে। কারণ অনেকদিন থেকে দেখা গেছে যে, যারা সমবায় সমিতিগুলির অধিকর্তা হয়ে বসে আছেন, তারা ঠিকমত পাওনা আদায় দেয় না। আমি ব্যক্তিগতভাবে খবর রাখি, আমি জানি, আমার ভগবান-গোলা কেন্দ্রের সদস্য হিসাবে ফর ইনফরমেশান চিঠি গেল যে, ২ নম্বর ব্লকে কয়েকটা সমিতি যার ৬ লক্ষ টাকা পাওনা সেটা দেয় নি। এবং অনেক সময় দেখা যায় যে, পাওনা আদায় করেও সেই পরিচালকমণ্ডলী জমা দিতে চায় না এবং যার ফলে এই সমবায় সমিতিগুলির যে উদ্দেশ্য পশ্চিমবাংলার শিল্পক্ষেত্রে, কৃষিক্ষেত্রে উন্নতি সাধন করা সেটা সম্পূর্ণ ব্যাহত হয়েছে। সেজন্য এটাকে পুনরুজ্জীবিত করার জন্য এই ব্যবস্থায় আনা হচ্ছে। যদিও আমাদের বিরোধী দলের আর এস পি সদস্য মাননীয় তিমির ভাদুড়ী মহাশয় বলেছেন যে, এটা নূতন বোতলে পুরাণো

মদের মত। তারা ঠিকই দেখেছেন, কেননা যেহেতু তারা বিরোধী দলের আসন গ্রহণ করেছেন সেজন্য তারা আসল জিনিসটা গ্রহণ করতে চান না। আমাদের শীশ মহম্মদ মহাশয় বলেছেন যে, এটার সত্যিকারের সংশোধন হওয়া দরকার, কিন্তু সেই সংশোধনটা যেভাবে হওয়া দরকার তার দৃষ্টিভঙ্গি নিয়ে এটা জনগণের এবং প্রগতিশীল সরকারের যে উদ্দেশ্য -জনসাধারণের স্বার্থ, সেই স্বার্থ সাধনের জন্য এই সংশোধনী বিল আনা হয়েছে। সুতরাং এটা তাঁর ব্যক্তিগত মত, সেভাবে বিচার করলে চলবে না। আজকে প্রশাসনিক বদল করে দিলে এবং সেই সঙ্গে সঙ্গে প্রশাসনিক নিযুক্ত না করলে পরবর্তী কালে সময় লাগবে পরিচালকমণ্ডলী গঠন করার জন্য, সেজন্য এই ব্যবস্থা হয়েছে। আর একটি কথা হচ্ছে যে, রুগ্ন এবং সুস্থ কোন্‌গুলি সেটা তারা নিজেরাই চিন্তা করুন। যেগুলি রুগ্ন হয়ে পড়েছে, যেগুলি অসুস্থ হয়ে পড়েছে, সেই সমিতিগুলিকে সুস্থ সমিতির সঙ্গে জুড়ে দিয়ে তাদের দায়দায়িত্ব আমানতকারীদের উপর দেওয়া হচ্ছে। তা ছাড়া যে সমস্ত অস্থায়ী সমিতি সেগুলি ভারতীয় দণ্ডবিধির ৪০৩ ধারা মতে বিচারে গ্রহণযোগ্য করা অপরাধ বলে গ্রহণ করা আছে। এই বিলের সুবিধা আমরা যা উপলব্ধি করেছি এবং মাননীয় সমবায়মন্ত্রী ডাঃ জয়নাল আবেদিন মহাশয় এই যে বিল এনেছেন এটা সময়োচিত হয়েছে এবং বিশেষ করে জনসাধারণের স্বার্থের জন্য, কৃষিক্ষেত্রে, শিল্পক্ষেত্রে এবং সত্যিকারের চাষীরা, শ্রমিকরা এবং অন্যান্য যে মাধ্যম আছে, তাদের যে উদ্দেশ্য আছে সেটা এর দ্বারা সাধিত হতে পারবে। সেজন্য তাঁকে পুনরায় অভিনন্দন জানিয়ে এই বিলকে জোরের সঙ্গে সমর্থন করে এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীভূপালচন্দ্র পাণ্ডাঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় সমিতি সংশোধনী বিষয়ক যে বিল এখানে আনা হয়েছে পাশ করার জন্য, এর কয়েকটি বিষয় আমি নিশ্চয়ই প্রশংসা করবো, মন্ত্রিমহাশয় সাহসের সঙ্গে এইসব জিনিস উপস্থিত করেছেন। সেইগুলো প্রধানত সমবায়ের মধ্যে থেকে সমবায় পরিচালন কমিটিতে থেকে যারা সমবায়ের ইন্টারেস্টকে, স্বার্থকে এবং তার অগ্রগতিকে ব্যাহত করছে, তাদের পরিচালন কমিটি থেকে অপসারণ করার জন্য যে দৃঢ় ব্যবস্থা করেছেন, এটাকে নিশ্চয়ই স্বাগত জানাবো। কিন্তু সেই সঙ্গে আমি আরও একটা বিষয় মন্ত্রি-মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো যে, এখানে এমন কতগুলো নূতন সংযোজনী এনেছেন, নূতনভাবে, সেই জিনিসটা সন্নিবেশিত হয়েছে যা সমবায়ে গণতান্ত্রিক কাঠামো রূপ সেটা নষ্ট করা হয়েছে, ব্যাহত করা হয়েছে, সেই কারণে মন্ত্রিমহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করবো এবং সংক্ষেপে কয়েকটি কথা এই বিষয়ে আপনার মাধ্যমে রাখতে চাই। এটা খুব ভাল যে, তিনি ১৮(গ) ধারায় একটা পরিবর্তন আনছেন। যেটা হল রুগ্ন যে সমস্ত প্রতিষ্ঠান তাকে কি করে সবল করে তোলা যায় এবং সবল করবার জন্য সরকারের পরিচালিত স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক কিংবা পার্শ্ববর্তী যদি সরকারের কোন শক্তিশালী ব্যাঙ্ক থাকে তার সঙ্গে সংযুক্ত করে তাকে রুগ্ন অবস্থা থেকে পুনরুজ্জীবিত করবার যে প্রচেষ্টা, সেটা ভাল। কিন্তু তার মধ্যে আর একটা জিনিস এসে হাজির হয়েছে, যে সমবায় ব্যাঙ্কটা রুগ্ন হয়ে পড়েছে দুর্নীতি বা পক্ষপাত-দুষ্ট চক্রের কার্যাবলীর ফলে সেই ব্যাঙ্ক যখন অন্য একটা সুস্থ কেন্দ্রীয় ব্যাঙ্কের সঙ্গে সংযুক্ত করা হচ্ছে, তখন সেই দুঃস্থ ব্যাঙ্কের কর্মচারিবৃন্দকেও সরিয়ে দেওয়া বা তাদের ঘাড়ে প্রধানত কোপটা পড়ার ব্যবস্থা আছে, এটা খুব অন্যায়। কারণ ঐ কর্মচারীদের দোষে বা অপরাধে ঐ দুর্গতি ঘটে নি। যখন কর্মচারীর দোষে ব্যাঙ্ক রুগ্ন অবস্থায় আসে নি বা ক্ষতিগ্রস্থ হয় নি, যেখানে পরিচালকমণ্ডলীর পরিচালনার ত্রুটির ফলে গণ্ডগোল হয়েছে, সেই পরিচালকমণ্ডলীকে দায়ী না করে বা সেই পরিচালকমণ্ডলীকে তার জন্য প্যানালাইজ যদি করেন, তা হলে সেটা সমর্থনযোগ্য হবে। কিন্তু সেই প্রতিষ্ঠানে কর্মীদের ঘাড়ের উপর এটা পড়বে এটা সঠিক হয় নি, এটা খুব খারাপ ব্যবস্থা নেওয়া হয়েছে।

[6-40—6-50 p.m.]

একটা সুস্থ সমবায় ব্যাঙ্কের সঙ্গে রুগ্নকে যুক্ত করলে তাকে টেনে তোলা যাবে ঠিকই। কিন্তু আমিও দেখেছি যে, আমাদের জেলায় তমলুক-ঘাটাল কো-অপারেটিভ ব্যাঙ্ক চলছে, ভাল চলছে অন্য ব্যাঙ্কের তুলনায়। মুখবেড়িয়া-বলাগেরিয়া কো-অপারেটিভ ব্যাঙ্ক দুটিও ভাল চলছে।

তাদের যখন অ্যাপেক্স ব্যাঙ্কে অন্তর্ভুক্ত হওয়ার জন্য বলা হচ্ছে তখন তারা অস্বীকার করছে, কারণ প্রধানত আমলাতান্ত্রিক কন্ট্রোল। ঐ কন্ট্রোলের মধ্যে গেলে তারা যে স্বাধীনভাবে টাকা লগ্নি করছে সেটা ব্যাহত হবে। এইসব কতগুলি অসুবিধা আছে, এইগুলি আমাদের বুঝে দেখতে হবে। রুগ্ন ব্যাঙ্কগুলিকে নিশ্চয়ই আমরা টেনে তুলতে পারব বা তোলবার চেষ্টা করব, সম্ভব হলে নেবার চেষ্টা করব। কিন্তু যারা নিজের প্যায়ে দাঁড়িয়ে চলতে পারে তাদের উপর এটা করার কি প্রয়োজনীয়তা আছে? তারা চলছে চলুক। তারা মনে করছে যে, আমরা স্টেট কো-অপ্যারেটিভ ব্যাঙ্কের আন্ডারে না গিয়ে তার থেকে আলাদা থেকে চলতে পারব এবং আমিও সেই কথা মনে করি। সুতরাং এই বিষয়ে আমাদের বিচার-বিবেচনা করে দেখতে হবে। তৃতীয় বা আমার থার্ড পয়েন্ট, যেটা আমার খারাপ লাগছে সেটা হচ্ছে, ধরুন শ্রমজীবী কারিগর কোন কো-অপারেটিভের সে যদি ঐ কমিটিতে নির্বাচিত হতে চায়, তা হলে তাকে রেজিস্ট্রারের পারমিশন নিতে হয়, এটার কি কারণ? তিনি সেই কো-অপারেটিভ বা ব্যাঙ্ক তৈরি করেছেন, তার নির্বাচিত হতে গেলে রেজিস্ট্রারের পারমিশন নিতে হবে কি কারণে? এখানে গণতান্ত্রিক অধিকার ঠিকভাবে রক্ষিত হচ্ছে না, তাই এই পরিবর্তনের মধ্যে ত্রুটি আছে। চতুর্থতঃ, আমাদের আর একটা প্রশ্ন হচ্ছে যে, একটা কো-অপারেটিভ ব্যাঙ্ক খারাপভাবে চলছে, তাকে সুপারসিড করা হয়েছে এবং সুপারসিড করে সেখানে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হচ্ছে, কিন্তু সেই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের এক বছর কি দু বছরের মধ্যে সেখানে গণতন্ত্রকে পুনর্গঠন করা উচিত। কিন্তু এই আইনের মধ্যে এই পয়েন্টটা কি আছে? সেখানে ১।২ বছর নয় ৫ বছর সময় সীমার পরও তার উপর কর্তৃত্ব করছে, এই জিনিস ঠিক নয়। এই জিনিসের পরিবর্তন নিশ্চয়ই আনা উচিত। আমি শেষে মন্ত্রিমহাশয়কে ধন্যবাদ জানাই যে, তিনি এই কথা স্বীকার করছেন যে, সমবায় আইনের একটা আমূল পরিবর্তন আনবার জন্য একটা কম্প্রিহেনসিভ বিল তিনি আনবেন এবং তখন আমরা আরও আলোচনার সুযোগ পাব। আমার মনে হয়, যেটা এনেছেন তার মধ্যে যে ত্রুটি আছে সেগুলি তিনি নিজে বুঝে সে বিষয়ে ব্যবস্থা করবেন।

**শ্রীগণেশচন্দ্র হাটুই:** মিঃ ডেপুটি স্পীকার স্যার, সমবায় মন্ত্রিমহাশয় যে বংগীয় সমবায় সমিতি অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে সমর্থন করে বলছি যে, উনি এই বিলে বাস্তব দৃষ্টি-ভঙ্গির পরিচয় দিয়েছেন। পশ্চিমবাংলায় সমবায় সমিতিগুলির দিকে তাকিয়ে দেখলে দেখব এগুলির মধ্যে কোনটা দুর্নীতিগ্রস্ত, কোনটা পরিচালন ব্যবস্থায় অব্যবস্থা, কোনটা কর্তব্যপালনে গ্রস নেগলিজেন্স, কোনটা নিষ্ক্রিয় অবস্থায় পড়ে আছে। অতএব এর মধ্যে যদি গতিসঞ্চার করতে হয়, তা হলে এই বিলের যথেষ্ট প্রয়োজন আছে। এ বিষয় আমার এলাকায় ২।১টি নজির দিলেই বুঝতে পারবেন কি ধরনের কাজ এই সমিতিগুলিতে হয়। আমার এলাকায় জাঙ্গীপাড়া থানার অন্তর্গত কোন একটা সমিতির সম্পাদক সমবায় স্টোর করার জন্য কিছু টাকা সমবায় ব্যাঙ্ক থেকে অ্যাডভান্স বা ঋণ নিলেন। স্টোর যখন তৈরি হচ্ছে তখন সমস্ত টাকা খরচ না করে সেই সমবায় সমিতি থেকে আবার কিছু টাকা ঋণ নিলেন এবং ব্যক্তিগত স্বার্থে সেই টাকা খাটালেন। এছাড়া আজ থেকে ১০ বছর আগে ঐ সমবায় সমিতি ব্যাঙ্ক থেকে অগভীর নলকূপ বসানোর জন্য টাকা ঋণ নিল। অগভীর নলকূপ বসানো হল ঠিকই, কিন্তু তা দিয়ে জল পাওয়া গেল না। এইভাবে সরকারী টাকা নষ্ট হচ্ছে এবং যে উদ্দেশ্যে টাকা দেওয়া হল সেই উদ্দেশ্য সাধিত হল না। এই রকমের বহু উদাহরণ দেওয়া যায়। অনেক ক্ষেত্রে দেখা গেছে, কোন কোন পরিচালক সমিতি সমবায় থেকে ঋণ নিয়ে নিজেদের মধ্যে বণ্টন করে নিয়েছে এবং গত ৫ বছর ধরে এক পয়সাও ঋণ শোধ করে নি। এরা বছরের পর বছর এইভাবে টাকা নিচ্ছে এবং এটা একটা গোষ্ঠীর মধ্যেই সীমাবদ্ধ আছে। কোন কোন সমিতিতে দেখা গেছে, চেয়ারম্যান, সেক্রেটারী বা ডিরেক্টর সেই সমিতি যেদিন থেকে প্রতিষ্ঠিত হয়েছে সেদিন থেকে আজ পর্যন্ত তাঁরাই সেসব কাজে বহাল আছেন। এই হচ্ছে সমিতিগুলির বাস্তব চিত্র। অথচ গ্রামবাংলার ক্ষেত্রে চাষীদের আর্থিক উন্নতি করতে গেলে সমবায় সমিতিগুলির গতিকে ত্বরান্বিত করতে হবে এবং যদি সমাজবাদ প্রতিষ্ঠিত করতে হয়, তা হলে সমবায় সমিতিগুলিকে এগিয়ে নিয়ে যেতে হবে। মহারাষ্ট্রে কো-অপারেটিভ সেক্টর-এ যেখানে ইনভেস্টমেন্ট হচ্ছে ২৪ কোটি টাকা, সেখানে ওয়েস্ট বেঙ্গল-এ হচ্ছে ৬ কোটি টাকা।

সুতরাং গতিহীন সমিতির মধ্যে গতি দিতে হবে এবং সেজন্য এই বিলের প্রয়োজন আছে। তবে এই বিলটা সর্বাঙ্গসুন্দর হ'ত যদি এই বিলে আর একটি ধারা সংযোজন করা হ'ত। এই ধারাটি হ'ল সমস্ত কেন্দ্রীয় সমবায় ব্যাংকগুলিকে রাজ্য সমবায় ব্যাঙ্কের সঙ্গে সংযুক্তিকরণ। বর্তমানে থ্রি-টায়ার সিস্টেম স্টেট ডিস্ট্রিক্ট অ্যান্ড প্রাইমারী লেভেল-এ চালু থাকার ফলে চাষীরা ঠিক সময় মত কৃষিঋণ পায় না। তাছাড়া এই সিস্টেম-এ চাষীদের যে পরিমাণ সুদ দিতে হয় তার হার হল ১০½ পার্সেন্ট। যদি টু-টায়ার সিস্টেম চালু করা হয়, তা হলে চাষীরা ঠিক সময় মত ঋণ পেতে পারে। তাছাড়া সুদের হারও ৩ পার্সেন্ট কমে যাবে। আর এই শাখা সমবায় ব্যাংকগুলি শিডিউল্ড ব্যাংক-এর মর্যাদা পেতে পারে। পরিশেষে বলব, এই বিল সমবায় সমিতির বৃহত্তর স্বার্থে এসেছে বলে এই বিলকে পরিপূর্ণভাবে সমর্থন করছি।

[6-50—7-00 p.m.]

**শ্রীফনিভূষণ সিংহবাবুঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজ এই সভায় মাননীয় মন্ত্রী বঙ্গীয় সমবায় সমিতি সংশোধন বিধেয়ক, ১৯৭৩ যে বিলটা এনেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। এই বিল এনে মাননীয় মন্ত্রিমহাশয় গ্রামবাংলার প্রতিটি কৃষকের স্বার্থে একটা বলিষ্ঠ পদক্ষেপ দেখিয়েছেন। প্রথমত এই বিলের উদ্দেশ্য হচ্ছে জনগণের স্বার্থে আমানতকারীদের স্বার্থে এবং রাজ্যের সমবায় আন্দোলনের স্বার্থে, গরিব চাষীদের স্বার্থে কেন্দ্রীয় ব্যাংক পরিচালনা করা। এটা একটা বিশেষ শুভ লক্ষণ। এতদিন আমরা দেখেছি, গ্রামবাংলার কিছু স্বার্থান্বেষী ব্যক্তি সমবায়গুলি থেকে তাদের নিজেদের ভেতর ঋণ বিলি ব্যবস্থা করে নিত এবং সংগ্রহের ক্ষেত্রে কিন্তু তারা সেই ঋণ আদায়ের সুস্পষ্ট চিত্র তুলে ধরতে পারেন নি। আমরা বহু সময় দেখেছি, জেলাভিত্তিক যেসব কেন্দ্রীয় ব্যাংক ছিল তাদের টাকার পরিমাণ এত অল্প যে গ্রামবাংলার যারা খেটে-খাওয়া মানুষ, যারা গরিব চাষী তাদের স্বার্থে অতি অল্প টাকা মঞ্জুর করে। আজকে গণতান্ত্রিক সমাজব্যবস্থায় আমাদের ভারপ্রাপ্ত মন্ত্রী যেসব ব্যাংক আমরা রাষ্ট্রায়ত্ত করেছি সেই ব্যাংক থেকে এইসব সমবায়গুলিকে ঋণ দেওয়ার একটা বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। আমাদের সামনে আর সেদিন নেই। আরো বৃহত্তর স্বার্থে অন্যান্য প্রদেশে যে সমবায় আন্দোলন প্রতিষ্ঠিত হয়েছে আজকে পশ্চিমবাংলার অবস্থা এরূপ কেন? আমি তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে এই বিভাগের মাননীয় মন্ত্রি-মহাশয়কে অনুরোধ করব, এই সমবায় ব্যাংককে কিভাবে গরিব মানুষের স্বার্থে কাজে লাগান যায় এবং সেই কাজে লাগানোর ফলে কি করে গ্রামবাংলার জীবন সুন্দর সহজ হয়ে উঠে সেদিকে যেন তিনি দৃষ্টি দেন। এই সমবায়ের মাধ্যমে যদি আমরা খেটে খাওয়া মানুষ, গরিব মানুষ গরিব চাষী তাদের সুযোগ-সুবিধা দিতে পারি তা হলে সেইসব মানুষকে আমরা আপনজন হবে তুলতে পারি এবং সমাজতান্ত্রিক বাংলা গড়ে তুলতে পারি। সর্বশেষে এই বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার, স্যার, আজকে সভায় মাননীয় মন্ত্রী যে বেংগল কো-অপারেটিভ সোসাইটিজ অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৭৩ যেটা এনেছেন সভার একজন সদস্য হিসাবে আমি তাকে পূর্ণ সমর্থন করি। এই বিলের উপর সমালোচনা প্রসংগে মাননীয় সদস্য শ্রীতিমির ভাদুড়ী এই সংশোধনী বিলের মধ্যে সরকারের দুরভিসন্ধি খুঁজে পেয়েছেন। মাননীয় স্পীকার স্যার, এটা আমরা সকলেই জানি দুর্বলেরা সব সময় সব অভিসন্ধিকে দুরভিসন্ধি মনে করেন। তিনি আরো বলেছেন যে, শাসকদল তাদের স্বার্থে এই বিলকে কাজে লাগাবেন। আমি পরিষ্কার-ভাবে জানাতে চাই, এই শাসকদলের সরকারের যে স্বার্থ সেই স্বার্থ দুর্নীতির বিরুদ্ধে স্বার্থ, সেই স্বার্থ অব্যবস্থার বিরুদ্ধে স্বার্থ, সেই স্বার্থ অসততার বিরুদ্ধে স্বার্থ, হ্যাঁ, সেই স্বার্থে শাসকদল এই বিলকে কাজে লাগাতে চান। শ্রীশীশ মহম্মদ বলেছেন যে আমরা এই বিলকে এখন পাস করছি পরে আপনাদের চৈতন্যোদয় ঘটবে, আমরা বুঝি, বুঝতে পারব আমাদের সবই চিন্তা-ভাবনা ভুল প্রমাণিত হবে। মাননীয় স্পীকার মহাশয়, অনারেবল আর এস পি-র মেম্বারকে স্মরণ করিয়ে দিতে চাই যে, তাঁদের মত আমাদের পরে

চৈতন্যোদয় ঘটে না, আমরা বিধানসভায় নির্বাচিত হবার সঙ্গে সঙ্গে আমাদের চৈতন্যোদয় ঘটেছিল, পরে চৈতন্যোদয় হয়ে তাঁরা যেমন বিধানসভায় প্রবেশ করেছেন এই রকম পরে আমাদের চৈতন্যোদয় ঘটে না। বিশ্বনাথবাবু বলেছেন বিল এনেছেন ভাল, পাস করিয়ে নিন আপত্তি করছি না, শুধু সকলের সঙ্গে কেন আলোচনা করা হয় নি। তার মানে আলোচনা করলেই সব ভাল হয়ে যেত। তিনি সিলেক্ট কমিটির কথা বলেছেন; তাতে যে সময় লাগবে সেকথা তিনি চিন্তা করেন নি। সিলেক্ট কমিটি আমি মনে করি ডিলেইং ট্যাকটিস এবং এই অন্তর্বর্তী কালীন সময় ধরে এই অসাধুতা, এই স্বজনপোষণ চলতে পারে না। আমি এই বিলকে সমর্থন করতে গিয়ে পরিষ্কারভাবে মনে করি, পশ্চিমবাংলার মত দেশে পরিকল্পিত অর্থ ব্যবস্থায় If co-operation fails there will fail the best hope of rural West Bengal.

পশ্চিমবাংলায় একথা অস্বীকার করে লাভ নেই যে, অসাধুতা, স্বজনপোষণ, অব্যবস্থা, অন্যায় কাজ করলেও সরকারী স্টেপ নেবার অক্ষমতা, শৈথিল্যতার সঙ্গে পরিচালনা করা এবং তারপর অবলুপ্তি এসব জিনিস রয়েছে। এগুলি দূর করবার জন্য এবং আইনগত অক্ষমতা যেটা রয়েছে সেটা দূর করবার জন্য এই যে সংশোধনী বিল এসেছে তাকে আমি সমর্থন জানাচ্ছি। এই বিল আলোচনা প্রসঙ্গে আমি কয়েকটি সাজেসনস্ রাখতে চাই। এখানে বলা হয়েছে, পর পর তিনবার একজন সদস্য পরিচালকমণ্ডলীতে নির্বাচিত হতে পারবেন না। কিন্তু ইক-নমিক্স অব ম্যানেজমেন্টে আছে এফিসিয়েন্সী ইজ দি ভাইটাল ক্রাইটেরিয়ান। সেইজন্য আমি আবেদন রাখছি যেহেতু এফিসিয়েন্সী ইজ দি ভাইটাল ক্রাইটেরিয়ান ইন দি ম্যানেজমেন্ট সেহেতু এটা বাখা হোক যে, অ্যাট লিস্ট সাবজেক্ট টু দি অ্যাপ্রুভাল অব দি গভর্নমেন্ট তিনবারের অতিরিক্ত পরিচালকমণ্ডলীতে নির্বাচিত হতে পারবেন এফিসিয়েন্সী থাকলে। এটি আমার প্রথম সাজে-সন, এটি যেন চিন্তা করা হয়। তারপর আমরা লক্ষ্য করছি, পশ্চিমবাংলার সমস্ত সমবায় ব্যাংক-এর ক্ষেত্রে নীতিগুলো আলোচনা করে দেখেছি, এই সমবায় ব্যাংকগুলো বাণিজ্যিক ব্যাংকের ভিত্তিতে কার্য পরিচালনা করেন। আমার সেখানে সেকেন্ড সাজেসন হচ্ছে, বাণিজ্যিক ব্যাংকের নীতিতে এই সমবায় ব্যাংককে কার্য পরিচালনা করতে না দিয়ে সমবায় নীতির উপর গুরুত্ব দিয়ে যাতে চলে সেই বিষয়ে আপনারা বিশেষভাবে চিন্তা করুন। এর পর আমার আছে ভাইটাল সাজেসন যেটা আমি বলছি। আজকে পশ্চিমবাংলায় সমবায় ব্যাংকের ক্ষেত্রে দেখছি থ্রি-টায়ার মেসিনারি। প্রাথমিক সমবায় ঋণদান সমিতি, এটা হচ্ছে ফার্স্ট স্টেজ, সেকেন্ড স্টেজ হচ্ছে কেন্দ্রীয় সমবায় ব্যাংক এবং থার্ড স্টেজ হচ্ছে রাজ্য সমবায় ব্যাংক। আমরা দেখছি, এই কেন্দ্রীয় সমবায় ব্যাংকের উপর সুপারভাইস্ করছে রাজ্য সমবায় ব্যাংক। তা হলে এই কেন্দ্রীয় সমবায় ব্যাংকের অস্তিত্বের কি প্রয়োজন? কেন রাজ্য সমবায় ব্যাংক জেলায় জেলায় শাখা খুলছে না? থ্রি-টায়ার মেসিনারির বদলে কেন্দ্রীয় সমবায়ের স্টেজ তুলে দিয়ে প্রাইমারী কো-অপারেটিভ সোসাইটি এবং রাজ্য সমবায় ব্যাংক এই টু-টায়ার মেসিনারি কেন করা হচ্ছে না? আমার মনে হয়, এই টু-টায়ার মেসিনারি অব ম্যানেজমেন্ট করলে অব্যবস্থা এবং জটিলতা দূর হয়ে যাবে। আমার নেক্সট আর একটা সাজেসন আছে সেটাও আমি বলব। এখানে বলা হয়েছে, অ্যাডমিনিস্ট্রে-টর নিয়োগ করা হবে। আমি তাকে সমর্থন করি। কিন্তু এই যে বলা হয়েছে, অ্যাডমিনিস্ট্রে-টরের স্যালারি কো-অপারেটিভ ফান্ড থেকে দেওয়া হবে, সেখানে আমার আবেদন হচ্ছে, কো-অপারেটিভ ফান্ড থেকে অ্যাডমিনিস্ট্রেটরের স্যালারি যেন বেশীদিন টানতে না হয়, সেখানে ভাল অবস্থা আসার সঙ্গে সঙ্গে যেন নির্বাচনের ব্যবস্থা করা হয়। বিশ্বনাথ-বাবু একটা কথা বলেছেন, আমি তাঁর সঙ্গে একমত যে, আজকে পশ্চিমবাংলায় সমবায় আন্দোলন গরিবের বদলে ধনীর স্বার্থে লেগেছে। কিন্তু তিনি তার জন্য কোন সাজেসন এখানে রাখেন নি। আমি সেই সাজেসন রাখছি। পশ্চিমবাংলায় সমবায় ব্যাংকগুলো বন্ধকীযোগ্য সম্পত্তির বিনিময়ে যে ঋণ প্রদান করছে সেখানে আমি আবেদন করব, এই বন্ধকীযোগ্য সম্পত্তির পরিমাণ যদি কমান যায়, তা হলে ভাল হয়। আমার বক্তব্য হচ্ছে, বড়লোকরা শুধু সুযোগ পাবে তা নয়, গরিব লোকেরাও সমবায়ের সুযোগ পাবে। তারপর দেখছি রুগ্ন সমবায় নেওয়া হবে, কিন্তু দেয়ার ইজ নো ডেফিনিট ইয়ার্ডস্টিক। কাজেই আমি মন্ত্রিমহাশয়কে বলছি, একটা যেন ডেফিনিট ইয়ার্ডস্টিক থাকে, ডেফিনিট নর্ম থাকে। আমি রুগ্ন সমবায় সম্বন্ধে বক্তৃতা করছি না।

আমাদের অনারেবল মিনিস্টার ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন, একটা কম্প্রিহেনসিভ বিল এনে পশ্চিমবাংলাকে সমবায় আন্দোলনের সঠিক পীঠভূমি করা হবে যেমন করা হয়েছে মহারাষ্ট্রে এবং দক্ষিণ ভারতে এবং যার দ্বারা পশ্চিমবাংলার রুরাল ইকনমিতে একটা উন্নতির প্রকাশ হবে। এইসব কথা চিন্তা করে তিনি অবিলম্বে কম্প্রিহেনসিভ বিল আনার কথা যা ঘোষণা করেছেন সেখানে আমার বক্তব্য হচ্ছে সেই কম্প্রিহেনসিভ বিলের মধ্যে যদি আমার সাজেসনগুলো অন্তর্ভুক্ত করেন, তাহলে দেখবেন, সমবায় আন্দোলনকে সঠিক পথে পরিচালনা করে পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামোকে অগ্রগতির পথে নিয়ে যেতে সাহায্য করবে। একথা বলে এই বিলকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিনঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে এই সংশোধনী বিলের আলোচনায় অংশগ্রহণ করে অধিকাংশ মাননীয় বন্ধু সদস্যরা একে সমর্থন করেছেন এবং এ স্মল মাইক্রোসপিক ফ্রাকশান একটু ভিন্ন সুরে বক্তব্য রেখেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য তিমির ভাদুড়ী মহাশয় এবং শীশ মহম্মদ সাহেব বললেন এটা নাকি সার্থক হয় নি। যাদের বিধানসভা চিনতে ১০ মাসে লাগে এরা ১০ মাস কি ১০ বছর পরে এটার গুণগান বুঝতে আরম্ভ করবে এতে আমার সন্দেহ নাই। ওরা একটু লেটে বুঝে স্যার। মাননীয় সদস্য তিমিরবাবু যে বক্তব্য রাখলেন যে, অযোগ্য অপদার্থ দুর্নীতিপরায়ণ কর্মকর্তারা সমবায় আন্দোলনকে ব্যর্থ করতে চলেছে তাদের অপসারণের জন্য একটা কান্না জুড়ে দিলেন তিমিববাবু। আজকে ওরা কার প্রতিনিধিত্ব করছে এবং যার জন্য ওরা তিন-এ পরিণত হয়েছেন এই দুটো আপনি স্যার মিলিয়ে নিতে পারেন। আজকে যদি অযোগ্য, অপদার্থ এবং দুর্নীতিপরায়ণ অফিসবিয়ারার তাদের মুখপাত্র পান বিধানসভায় তাদের বক্তব্য রাখার জন্য, তা হলে অত্যন্ত দুঃখের কথা, ক্ষোভের কথা। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই সংশোধনী বিলকে মোটামুটি তিনটি বিষয়ে আক্রমণ করার চেষ্টা করেছেন তিমির বাবু এবং শীশ মহম্মদ সাহেব। এতে নাকি গণতন্ত্র গেল গেল বলে চিৎকার করেছেন, এতে নাকি বিচারব্যবস্থা একেবারে ভেসে গেল, বিচারব্যবস্থা মানা হচ্ছে না এবং সংবিধানকে নাকি আঘাত করা হয়েছে। এবং আরেকটা কথা তাঁরা বলেছেন যে, কর্মচারীদের স্বার্থ নাকি ভয়ানকভাবে ক্ষুণ্ণ করা হয়েছে। এই কথাগুলি ওরা বলেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন যে, ভারত-বর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় কো-অপারেশন মার্কেট পশ্চিমবঙ্গে খুব দুর্বল। আমাদের এখানে মাত্র ১০০ জনের মধ্যে ১৮ জন এ পর্যন্ত কো-অপারেশনে ইনভলভড।

of the total population of West Bengal only 18 per cent. involved in co-operation.

অন্যান্য দেশে যারা এগিয়ে গেছে গুজরাট ৩৬ শতকরা, হরিয়ানা ৪০ শতকরা, মধ্যপ্রদেশ ৩১ শতকরা মহারাষ্ট্রে ৪৪ শতকরা। সুতরাং যে জনসংখ্যার সামান্য অংশ কো-অপারেশন আন্দোলনের সঙ্গে যুক্ত, তাদের যে সমিতি সেই সমিতিতে এই ভেস্টেড ইন্টারেস্টেড যারা আছে তারা মেসিনেশান এবং ম্যানুপুলেশন করে নির্বাচনকে প্রভাবান্বিত করে। আমরা দেখেছি, এই আইনের অনুশাসন অতিক্রম করে অনেক জায়গায় জেনারেল মিটিং ডাকা হয় নি। নির্বাচনকে ফেলে রাখা হয়, অডিটের ব্যবস্থা নেই। এই অবস্থায় সেখানে আমাদের সংশোধনের প্রয়োজন আছে, যারা এই আইনের উদ্দেশ্যকে ব্যর্থ করবে তাদের অপসারণ করার জন্য। তিমিরববাবু কান্নাকাটি করতে পারেন তাদের জন্য, কিন্তু জনস্বার্থে, সমবায়ের স্বার্থে প্রয়োজন আছে, যেখানে অপদার্থতা আছে, যেখানে ইরেগুলারিটি আছে -আমরা তো বলি নি সৎ এবং দক্ষ কো-অপারেটিভ সোসাইটিকে কিভাবে অপসারণ করব। দু নম্বর কথা, সাধারণ নির্বাচন সার্বজনীন নির্বাচন। ২১ বছর যাদের বয়স নারী পুরুষ জাতি ধর্ম বর্ণ নির্বিশেষে সবাই অংশগ্রহণ করতে পারেন। কিন্তু সমবায়কে কতগুলি মুষ্টিমেয় কর্মকর্তা তারা এনরোলমেন্টটা সীমাবদ্ধ রাখে কয়েকজনের মধ্যে আমরা সেটাকে চেক দিতে চাই, এই আন্দোলনকে সার্বজনীন আন্দোলন যে দিন করতে পারব সেদিন এর প্রয়োজন হবে না। কিন্তু যে পর্যন্ত করে উঠতে না পারি সে পর্যন্ত মেসিনে-শন অ্যান্ড ম্যানুপুলেশন বাই ভেস্টেড ইন্টারেস্ট আমরা খর্ব করতে বদ্ধপরিকর। মাননীয়

ডেপুটি স্পীকার স্যার, এখানে বলা হয়েছে, আমরা নাকি আইনের বিচারকে আইনের বিচারালয়ের অধিকারকে খর্ব করতে চেয়েছি। আপনি তো নিজে আইনজ্ঞ, বিচারের অধিকার আমরা একটুও খর্ব করি নি। আমি এখানে তার প্রমাণ আপনার সামনে তুলে ধরছি। এই পর্যন্ত এটা অর্ডিন্যান্স হিসাবে চালু আছে, এটা অলরেডি 'ল অফ দি ল্যান্ড'। আজকে বিল আকারে সেই অর্ডিন্যান্স রিপিল করা হচ্ছে। এই অর্ডিন্যান্স-এর শক্তির বলে আমরা ১০টি কো-অপারেটিভ সোসাইটি সুপারসিড করেছি। আপনি স্যার, উৎসাহ বোধ করবেন এটা জেনে, একটিমাত্র সোসাইটি আইনের আশ্রয় নিয়েছে, বাকিগুলি লজ্জায় বেরুতে পারে নি। তিমিরবাবু যাদের কথা বললেন, বোধহয় তিমিরবাবুও লজ্জা পেতেন, এরা একটুও টু শব্দ করে নি। আজ পর্যন্ত মাত্র একটি সোসাইটি আইনের আশ্রয় চেয়েছে, বাকি নয়টি সোসাইটি কোন কথা বলে নি। আমি মনে করি, আইনের যে বিধান আছে, রিটের যে জুরিসডিকশন আছে, তাতে আমরা হস্তক্ষেপ করি নি, কিন্তু অহেতুক লিটিগেশন করে নোটিস পাওয়ার পরে আজকে আইনের আশ্রয় চেয়ে এর যে উদ্দেশ্য, সেই উদ্দেশ্যকে ব্যর্থ করা যে অপকৌশল

Abuse of constitutional provisions, abuse of judicial provisions.

এটা যেন না করতে পারে, সেই ব্যবস্থা আমরা বন্ধ করে দিয়েছি

The scope of litigation by unscrupulous office bearers.

আমরা বন্ধ করে দিয়েছি।

কর্মচারীর কথা হচ্ছে। আমরা যখন এই ব্যবস্থা প্রচলন করি, দ্বিধাহীন ভাষায় আমরা বলে দিচ্ছি, সব দক্ষ, যোগ্য এবং অকপট কর্মচারীদের আজকে নিরাপত্তা থাকবে। কিন্তু যারা অবহেলা, শৈথিল্য ও দুর্নীতির দোষে দোষী, যদি রেসপন্সিবিলিটি ফিক্স করতে পারি যে, তার জন্য সমিতির ক্ষতি হয়েছে, আমরা তাদের দায়িত্ব গ্রহণ করব না। সেজন্য প্রতি কর্মচারীর স্ক্রিনিং-এর ব্যবস্থা থাকবে। যারা দক্ষ, যোগ্য, যাদের রেকর্ডস আছে, পারফর্মেন্স আছে সেই সব দক্ষ, যোগ্য এবং অকপট কর্মচারীর ভয় পাবার কোন কারণ নাই। কিন্তু তিমিরবাবুরা যাদের উস্কানি দিয়ে সমিতিগুলির অব্যবস্থা ডেকে আনেন, তাদের কখনো নিরাপত্তার গ্যারান্টি আমরা দিতে পারি না।

আমানতকারীদের কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা প্রভিশন রেখেছি। যদি সেই রকম ইমারজেন্সী দেখা দেয়, কন্টিজেন্সী দেখা দেয়, ডিপোজিটারদের, শেয়ারহোল্ডারদের ইন্টারেস্ট রিডিউস করার, আমরা প্রভিশন রেখেছি। তবে আমরা আশা করছি, এই অধিগ্রহণের ফলে, এই সুপারসেসানের ফলে ব্যাংকগুলি অ্যামালগামেশনের ফলে মজুতদার, যারা আমানতকারী, কিংবা শেয়ারহোল্ডার, সাধারণ মানুষের স্বার্থ ক্ষুণ্ণ হবে না। এই প্রভিশনের সাহায্যে আমাদের রি-হ্যাবিলিটেশনের কথা যদি শোনেন, আতঙ্কিত হওয়ার কোন কারণ নাই। ২৪-পরগনা নর্থ-সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাংকের ডিপোজিটস্ মোটামুটি ৪১·৩০ লক্ষ টাকা। এর মধ্যে রিজার্ভ ব্যাংকের স্টাডি টিমের অ্যাসেসমেন্ট অনুসারে ১৫·৫৫ লক্ষ টাকা, এর ব্যাড ডেট হতে পারে। ২৪-পরগনা সাউথের ৫৯·২০ লক্ষ টাকা এর ব্যাড অ্যান্ড ডাউটফুল ডেট হতে পারে ২৫·৫০ লক্ষ টাকা, আমাদের কালনা-কাটোয়ার ডিপোজিট ৩৫·৮০ লক্ষ টাকা এর ব্যাড ডেট হতে পারে ৮·০৭ লক্ষ টাকা, কুচবিহারে ১৪·১৪ লক্ষ টাকা, এর ব্যাড ডেট হতে পারে ৯·৯৩ লক্ষ টাকা। আমরা এখানে কি রি-হ্যাবিলিটেশন গ্রান্ট দিচ্ছি? আমরা শেয়ার ক্যাপিটেল পার্টিসিপেট করছি—২৪-পরগনা নর্থে যেখানে ব্যাড ডেট হতে পারে ১৫·৫৫ লক্ষ টাকা, সেখানে শেয়ার ক্যাপিটেল পারটিসিপেট করছি ১৫ লক্ষ টাকা এবং রি-হ্যাবিলিটেশন গ্রান্ট দিচ্ছি ফর রাইটিং অফ অল ডাউটফুল ডেটস ১২·৮৭ লক্ষ টাকা। আমরা ২৪-পরগনা সাউথে যেখানে ব্যাড ডাউটফুল ডেট আছে ২৫·৫০ লক্ষ টাকা, সেখানে শেয়ার ক্যাপিটেল পার্টিসিপেট করছি ১৫ লক্ষ টাকা এবং রি-হ্যাবিলিটেশন গ্রান্ট দিচ্ছি ২৫·৫০ লক্ষ টাকা। কালনা-কাটোয়াতে যেখানে ব্যাড ডেট হচ্ছে আট লক্ষ টাকা সেখানে শেয়ার ক্যাপিটেলে পার্টিসিপেট করছি ১৫ লক্ষ টাকা এবং রি-হ্যাবিলিটেশন গ্রান্

দিচ্ছি ৮·০৭ লক্ষ টাকা। কুচবিহারে যেখানে ডাউটফ্‌ুল এবং ব্যাড ডেট হচ্ছে ৯·৯৩ লক্ষ টাকা, সেখানে শেয়ার ক্যাপিটেলে পার্টিসিপেট করছি ১৫·৫০ লক্ষ টাকা এবং রি-হ্যাবিলিটেশন গ্রান্ট দিচ্ছি ৭·৭৫ লক্ষ টাকা এবং ইনসেনটিভ ওভারঅল রিজার্ভ ব্যাঙ্কের স্টাডি টিম অনুসারে শেয়ার ক্যাপিটেল পার্টিসিপেশনে মনস্থ করেছি ২,৪৮ লক্ষ টাকা ইন অল দীজ উইক সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কস এবং রি-হ্যাবিলিটেশন গ্রান্ট দিতে চাই এক কোটি দু লক্ষ টাকা। এ ছাড়া লোন টু টেস্ট কো-অপারেটিভ ব্যাঙ্কস ১ কোটি টাকা দিতে চাই, যাতে ইকনমিক বেস স্ট্রেংদেন্ড হয়। তাই আজকে আমরা প্রভিশন রাখছি যে যদি কন্টিনজেন্সী এরাইজ করে শেয়ারহোল্ডারদের এবং ডিপোজিটারদের ইন্টারেস্ট রিডিউস করব। এজন্য রিজার্ভ ব্যাঙ্ক-এর যে বক্তব্য, তাতে এক্সপ্রেসলি বলেছে,

Dr. Dante ...stated, "According to the last inspection report of the Reserve Bank, the realisable assents of all the banks were not adequate to meet the outside liabilities in full including depositors with them but as the realisation of the assets is a very large portion of which consisted with overdue loan would take some time. It might not be possible for the banks to pay deposit immediately".

[7-10—7-20 p.m.]

একটি প্রভিশন রেখেছি। এতে সকলের গলা ফাটিয়ে চিৎকারের কোন কারণ নাই, সার্থকতাও নাই। আরো কথা শুনুন। আমরা প্রেসনোট বের করে আমরা এই কথা বলেছি "No depositor in those banks is, however, likely to loose this deposited money and the cultivator members of the societies affiliated to those central banks will continue to get co-operative crop loan as usual on repayment of their debts."

আর একটি আশার কথা, আমাদের মোরেটোরিয়াম ডিক্লেয়ার করে অ্যাডমিনিস্ট্রেটর বসে গেছে, আমরা ম্যানেজমেন্ট কে অপসারণ করেছি। মানুষ এত উৎসাহিত হয়েছে যে, তারপরেও ডিপোজিট দিতে এসেছে। একবার ব্যাঙ্কে মোরেটোরিয়াম ডিক্লেয়ার করবার পর আমরা কোন ডিপোজিট নিতে পারি না, ডিপোজিট ফেরৎ দিতেও পারি না। এখন দুর্নীতিপরায়ণ পরিচালকমন্ডলী নাই বলে জনসাধারণ ব্যাঙ্কে টাকা গচ্ছিত রাখতে চাইছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি বিষয় অনেকে আলোচনা করেছেন যে, আমাদের যারা অপরাধ করে ফেলেছে, তাদের জন্য আমরা কি ব্যবস্থা করছি? এটার তো ব্যবস্থা আছে ইন্ডিয়ান পেনাল কোডের ৪০৩ ধারায় বিধান আজও আছে। তফাৎ আছে এই, চুরিটাকে পুলিসগ্রাহ্য অপরাধ বলে গণ্য করা হয়েছে, উইদাউট ওয়ারেন্ট ফ্রম এ কোর্ট অব ল। এই অপরাধ যারা করবে, এই টাকা যারা মিস-অ্যাপ্রোপ্রিয়েট করবে, তাদের ধরার, গ্রেপ্তারের একটি বন্দোবস্ত আছে। অধিক কঠোর ব্যবস্থা।

আমাদের সাউথ ২৪-পরগনা ব্যাঙ্কের ৪৫ হাজার টাকা মেরে দিয়েছিল একজন, তিনি কিছু-দিন আগে পর্যন্ত জেলে ছিলেন বলে সংবাদ, আজকের কথা বলতে পারবো না। সন্ধান করলে খোঁজ পাওয়া যেতে পারে, তিনি আর এস পি দলের সভ্য কিনা। আজকে এ'রা আতংকিত হচ্ছেন দলবাজির জন্য। কিন্তু তার স্কোপ কোথায়? সমবায় আন্দোলন ব্যর্থ হতে চলেছে আজকে। তাই তাকে শক্তিশালী করবার জন্য কিছু বিধান এখানে করা হয়েছে। এই সমগ্র আইনটা পরিবর্তনের প্রয়োজন আছে এবং আমরা একটা কম্প্রিহেনসিভ আইন করেছি। কিন্তু এর মধ্যে এক্ষুণি যে রুগী মারা যাবার মত হয়েছিল, অতিআবশ্যক ওষুধের মত একটা অর্ডি-ন্যান্স আমরা বিধিবদ্ধ করেছিলাম। আজকে সেটাকে আইনে পরিণত করতে গেলে আগামী ২৬এ মার্চের মধ্যে প্রেসিডেন্ট অ্যাসেন্ট আনতে হবে। আপনি জানেন স্যার, ১৫ দিনের নোটিস দিতে হবে ফর অবটেনিং দি অ্যাসেন্ট অব দি প্রেসিডেন্ট। এর সংশ্লিষ্ট দপ্তর কেন্দ্রীয় সরকারের আছে, তাদের সবার সঙ্গে পরামর্শ দরকার। ওরা বলেছিলেন, পাঠিয়ে দাও সার্কুলেসনে পরামর্শ

করতে। আমি বলি, যারা সমবায় আন্দোলনকে ভেস্তে দিতে চলেছে, পথে বসিয়েছে, তাদের সঙ্গে হঠাৎ কিছু সম্পর্ক স্থাপন হয়েছে বলে এই সুস্থ ব্যবস্থাকে ওখানে করতে চাচ্ছি। মাননীয় বিশ্বনাথবাবু একটি কথা বলে গেলেন, এর পরে যে কম্প্রিহেনসিভ আইন আসবে সেটাকে সার্কুলেশনে দেওয়ার জন্য। আমি এখন সে সম্বন্ধে কোন কথা বলতে পারছি না। এর নোটিস বিধানসভায় এসেছে। কো-অপারেটিভ-এর অ্যাপেক্স কর্তৃত্বগণের মধ্যে যাদের যাদের পাওয়া গেছে তাদের অনেককে ডেকেছি। সি পি আই-এর গোপালবাবুর সঙ্গে প্রাথমিক আলোচনা করেছি। আমি সকলের সঙ্গে আলোচনায় বসতে প্রস্তুত আছি। কিন্তু তাই বলে সিলেক্ট কমিটি বা সার্কুলেশনে পাঠানোর ব্যাপারে এখন আমি কিছু স্বীকার করতে প্যারি না। আজেই তাদের ইচ্ছানুসারে আমি আগাম কোন প্রতিশ্রুতি দেই তা সম্ভব নয়। আমি আলোচনার জন্য সর্বদা প্রস্তুত আছি। সিলেক্ট কমিটিতে পাঠালে অনেক সময় চলে যাবে, সেই ব্যবস্থা এক্ষুণি আমি মেনে নিতে প্রস্তুত নই। আরো একাধিকবার তাঁদের সঙ্গে আমি আলোচনা করতে পারি অ্যাক্রস দি টেবল। জ্যোতির্ময় মজুমদার সাহেব একথা বলতে গিয়ে সারের কথা বলেছেন, সার উৎপাদন ব্যবস্থা কো-অপারেটিভ সেক্টরে নেই। কো-অপারেটিভ সেক্টরে সার উৎপাদনের ব্যবস্থা অন্যান্য রাজ্যে হচ্ছে, আমাদের এখানে উৎপাদনের ব্যবস্থা নেই এক্সেপ্ট সাম প্রসেসিং মিন্স। ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে বা প্রাইভেট সেক্টরে উৎপাদন হয়। কো-অপারেটিভ সেক্টরে পশ্চিমবঙ্গে উৎপাদন হয় না। এবং এটা হয় না বলেই এর নিয়ন্ত্রণ আমরা পুরোপুরি করতে পারি না। সার বণ্টনের যেটুকু দায়িত্ব আমরা পাই, সেটা কো-অপারেটিভ মার্কেটিং ফেডারেশন পালন করেন। সার পাচ্ছি না তার জন্য দায়ী কো-অপারেটিভ সেক্টর নয়। আমরা যে কাঠামো পশ্চিমবঙ্গে করে রেখেছি সেটা হচ্ছে আপটিল টু ইন কো-অপারেটিভ সেক্টর ৭৫ থাউজেন্ড মেট্রিক টন, এটা আজকে যদি আমরা রোল করতে পারতাম, তা হলে ভাল হত। সারা ভারতবর্ষে সারের উৎপাদন কম হয়েছে, আমাদের কো-অপারেটিভের উপর যে দায়িত্ব ছিল, তা পালন করেছি। কিন্তু সম্পূর্ণ পূরণ করতে পারি নি। অন্যান্য বন্ধুরা মোটামুটি এটা সমর্থন করে গিয়েছেন, তাদের আমি ধন্যবাদ জানাচ্ছি। কিছু কিছু অভিযোগ, কিছু কিছু বক্তব্য ইনডিভিজুয়াল সমিতির সম্বন্ধে কেউ কেউ রেখেছেন। আমি তাদের অনুরোধ করব, যেমন মাননীয় ভবানীশংকরবাবু বা শৈলেন চ্যাটার্জীকে—যেকথা বললেন ' সমিতিগুলি সম্বন্ধে, যদি আমাদের বিশদ বিবরণ জানিয়ে রাখেন, আমরা আইনানুযায়ী ব্যবস্থা নেব। আমরা বন্ধপরিকর যে, দুর্নীতির আবিষ্কার করতে ও তার শাস্তি দিতে ও তার প্রতিকার করতে এবং তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা করতে। আমরা লক্ষ্য রাখছি সর্বদিকে। কো-অপারেটিভ আন্দোলন কিভাবে এগোচ্ছে। আমরা দেখলাম অর্ডিন্যান্স জারির পর পশ্চিমবাংলার এগ্রিকালচারাল ক্রেডিট ফেসিলিটি বেড়েছে। পাঞ্জাবের মত রাজ্যে যেখানে ৬টি জেলা সেখানে ৭০ কোটি টাকার এগ্রিকালচারাল ক্রেডিট ফেসিলিটি সেখানে পশ্চিমবঙ্গে ১৫টি জেলার সাড়ে চার কোটি মানুষ ৩ গুণ প্রায়—এখানে এগ্রিকালচারাল ক্রেডিট ফেসিলিটি ছিল গেলবারে মাত্র চার কোটি টাকা। এই আন্দোলনকে শক্তিশালী করবার জন্য আমরা যে ব্যবস্থা নিয়েছি ন ব্যবহারের ফল কিছু ফলতে আরম্ভ করেছে। একদিকে দেখলাম কো-অপারেটিভের দুর্নীতিবাজরা কোর্টের আশ্রয় নিতে সাহস পাচ্ছেন না। জনসাধারণের কাছে যেকে সাহস প্যচ্ছেন না। এক্সেপ্ট আর এস পি বন্ধুদের কাছে ছাড়া। তবে দশ মাস বাদে ওদের কাছেও যেতে পারবে না। অন্যদিকে এইবার এত দুরবস্থার মধ্যে থেকেও দেখছি অনেক জায়গায় আদায়টা উৎসাহব্যঞ্জক হয়েছে। আর একটা কথা বলা হয়েছে, ব্যুরোক্রেটাইজেশন-এর কথা। আমি বিশ্বাস করি না সরকারী দপ্তরে সমস্ত কর্মচারী অপদার্থ। আমার সঙ্গে যে কর্মচারী বন্ধুরা কাজ করছেন আমি দেখেছি তার মধ্যে সৎ দক্ষ, অভিজ্ঞ অফিসার আছেন। অপেক্ষাকৃত কম দায়িত্বে রাখা হয় খারাপ যারা তাদের। যে সোসাইটির দায়িত্ব সবকার নেন তাতে সুযোগ্য দক্ষ অফিসার রাখার আমরা চেষ্টা করছি। যাদের এই বিষয়ে পারদর্শিতা আছে। সেজন্য অফিসার-এর হাতে চলে গেল বলে চেঁচামেচি করার দরকাব নেই। অনেকে সময়সীমা সম্বন্ধে যেকথা বলেছেন, দু-চার বছর অনেকগুলো সোসাইটি ক্যালকাটা হোলসেল কনজিউমার সোসাইটি ৫৬ লক্ষ ট্যকার উপর অসুবিধাতে পড়েছে। ২৫ লক্ষ টাকা আউটরাইট বিজনেস লস করেছে। ২৮ লক্ষ টাকার মত ব্যাড ইনভেস্টমেন্ট টু প্রাইমারি সোসাইটি হয়েছে, এই সোসাইটি-গুলোকে ঠিক করতে

আমাদের সময় লাগবে। যে দু বছর ঊর্ধসীমার কথা বলা আছে তাতে কি এমন কথা বলা আছে যে, দু বছরের কম সময়ে আমরা করতে পারব না? যদি এক বছরে করতে পারি, তা হলে করব।

[7-20—7-30 p.m.]

যাতে সুস্থ করে তুলতে পারি এই আশা নিয়ে আমরা চলেছি। সেইজন্য সময়সীমা পাঁচ বছর করা হয়েছে। আমার মনে হয়, যে উদ্দেশ্য নিয়ে একে আমরা পরিচালনা করতে চাচ্ছি তাতে এই সময়সীমা রেখার প্রয়োজন আছে। ইট ইজ অ্যান এনেবলিং প্রভিশন। পাঁচ বছর সময় রাখা। যদি প্রয়োজন হয় রাখতে হবে। তবে যদি দু বছরের মধ্যে সোসাইটি ভাইয়েবল হয়, তা হলে আমাদের বক্তব্য নাই। আমাদের বিশ্বনাথবাবু একটা কথা বলেছেন, অবশ্য তিনি এখন নাই, যে শুরুতে কো-অপারেটিভ আন্দোলন বড়লোকদের জন্য পরিচালিত হয়েছে। এ সম্বন্ধে আমাদের নেতা সর্বজন শ্রদ্ধেয় শ্রীমতী ইন্দিরা গান্ধীর একটি বক্তব্য আপনাদের কাছে তুলে ধরতে চাই

There is the general belief that the Co-operative help the bigger people rather than small people. Such a state of affairs would defeat the very purpose of the Co-operative movement.

এটা বিশ্বনাথবাবু ভয় করলেন—কিন্তু থার্ড প্ল্যানে যেকথা বলা আছে অ্যাজ দি থার্ড প্ল্যান

As the Third Plan observes: The essential aim must be to bring about a more productive agricultural economy and a large range of non-agricultural occupations in the villages so as to increase production and employment and at the same time, much greater attention would be given in all activities to the less privileged section.

থার্ড প্ল্যানে আমরা স্পেশাল অ্যাটেনশান টু দি উইকার সেকসান দেবার চেষ্টা করেছি। সেখানে স্পেসিফিক্যালি বলা আছে যাতে বড় লোকরা সুবিধা না পায়। সেইজন্য বলতে চাই, যাতে সাধারণ মানুষ গরিব মানুষ যাতে সুযোগ পায়, বিগার এনটারপ্রাইস করতে সুযোগ পায়, মডার্ন সায়েন্স অ্যান্ড টেকনোলজি এই সবের সুযোগ পায়, কো-অপারেটিভের আওতায় এসে এবং একদিকে ব্যক্তিস্বাতন্ত্র্য বজায় থাকে অন্য দিকে অ্যাডভান্স ইন সায়েন্স অ্যান্ড টেকনোলজি ও বিগার এনটারপ্রাইস-এর সুযোগ পায় তার জন্য আমরা চেষ্টা করছি। কো-অপারেটিভ আন্দোলন পরিচালনা করা হচ্ছে আমাদের ন্যাশনাল পলিসি তাতে উইকার সেকসান হ্যাব অ্যাডভান্টেজেস তাতে আমরা আমাদের লক্ষ্যে পৌঁছাতে পারবো এবং ভেস্টেড ইন্টারেস্ট দূর করে উইকার সেকসান সেই সুযোগ নিতে পারি সেইটাই হচ্ছে আমাদের আর একটা উদ্দেশ্য। উইকার সেকসান যাতে প্রিডোমিনেন্স পায় সেইটার আমরা বার বার চেষ্টা করছি। আমাদের সমবায় আন্দোলন প্রথম পঞ্চবার্ষিক পরিকল্পনা থেকে আজ পর্যন্ত অ্যাপ্রোচ টু দি ফিফথ ফাইভ-ইয়ার প্ল্যান পর্যন্ত যেদিকে প্রবাহিত হয়েছে তার লক্ষ্য হচ্ছে দেশের দীনতম মানুষকে সুযোগ দেওয়া। সমবায় আন্দোলন কোন আইন করে সংশোধন করা যাবে না। অফিসার বা কোন দক্ষ অ্যাডমিনিস্ট্রেটার নিয়োগ করে একে শক্তিশালী করা যাবে না, সার্টেন লেবেল পর্যন্ত হয়তো এই আন্দোলনকে নেওয়া যায়। এতে সাধারণ মানুষের সর্বজনের ইনভল্ভমেন্ট প্রয়োজন, সক্রিয় সহযোগিতা প্রয়োজন, তবে এই আন্দোলনকে শক্তিশালী করা সম্ভব হবে। সাধারণ মানুষের মধ্যে সমবায় সম্বন্ধে প্রয়োজনবোধ সৃষ্টি করতে হবে। এবং এর দায়িত্ব হচ্ছে জননায়কদের। তাই আমি প্রতিটি বিধানসভার সদস্যদের স্টাডি টিমের রিপোর্ট এবং এই সমবায় আন্দোলন শক্তিশালী করার জন্য আমি ব্যক্তিগতভাবে দু দফা চিঠি দিয়েছি। এবং আমরা সকলে মিলে সহযোগিতা করি, তা হলে এই আন্দোলন শক্তিশালী করতে.........

It will be the key instrument for transformation to a socialistic society.

এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। যে সমস্ত বন্ধুরা একে সমর্থন করেছেন তাঁদের আমি আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। যে বন্ধুরা এখনও সমর্থন করতে পারেন নি, একটু দেরীতে করবেন এই ভরসা আমি রাখি এবং তাঁদের আমি আবার বিবেচনা করার জন্য অনুরোধ করছি।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and a division taken with the following result:

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Pankaj Kumar.
Bar, Shri Ram Krishna.
Basu, Shri Ajit Kumar (Mid.).
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacharya, Shri Sakti Kumar.
Bhattacherjee, Shri Susanta.
Bhowmik, Shri Kanai.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dutta, Shri Adya Charan.
Ganguly, Shri Ajit Kumar.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Ghosh, Shri Sisir Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Karan, Shri Rabindra Nath.
Khan, Shri Gurupada.
Lahiri, Shri Somnath.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Majumdar, Shri Bhupati.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Mondal, Shri Anil Krishna.

Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Mrigendra.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Mundle, Shri Sudhendu.
Murmu, Shri Rabindra Nath.
Nahar, Shri Bijoy Singh.
Nurunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Parui, Shri Mohini Mohon.
Poddar, Shri Deokinandan.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shri Aswini.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Mrigendra Narayan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saren, Shrimati Amala.
Sarkar, Dr. Kanai Lal.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

The Ayes being 3 and the Noes 85, the motion was lost.

The motion of Dr. Zainal Abedin that the Bengal Co-operative Societies (Amendment) Bill, 1973, be taken into consideration, was then put and agreed to.

*Clauses* 1 *and* 2

The question that clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

[7-30—7-40 p.m.]

*Clause* 3

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in clause 3, in the proposed section 18(D)(2)(b), line 1, for the word "reduction" the word "determination" be substituted.

I beg to move that in clause 3, in the proposed section 18D(2)(c)(i), in line 3, for the word "or" the words "subject to determination of interests and rights under clause (b)" be substituted.

I beg to move that in clause 3 in the proposed section 18D(2)(c), item (i be omitted.

I beg to move that in clause 3, in the proposed section 18D(2)(d)(i), lines 4 and 5, the words and the brackets commencing with "whether" ar ending with "not" be omitted.

I beg to move that in clause 3, in the proposed section 18D(2)(d)(ii), lin 9-11, the words commencing with "or" and ending with "reduced" be omitte

I beg to move that in clause 3, the proviso to the proposed secti 18D(2)(e) be omitted.

I beg to move that in clause 3, the proposed section 18D(10) be omitte

**Dr. Zainal Abedin:** Sir, I oppose all the amendments.

The motions of Shri A. H. Besterwitch were then put and a division tak with the following results:—

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Pankaj Kumar.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacherjee, Shri Susanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Mahapatra, Shri Harish Chandra.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.

Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Mrigendra.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Nahar, Shri Bijoy Singh.
Nurunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Parui, Shri Mohini Mohon.
Poddar, Shri Deokinandan.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwija Pada.
Saren, Shrimati Amala.
Sarkar, Dr. Kanai Lal.
Sen, Dr. Anupam.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.
Tudu, Shri Budhan Chandra.

The Ayes being 3 and the Noes 73 the motions were lost.

**Shri Ajit Kumar Ganguly:** Sir, I beg to move that in clause 3, sub-section 2(e), line 6, the words "Provided to Amalgamation" be omitted.

**Dr. Zainal Abedin:** Sir, I oppose the amendment.

The motion was then put and lost.

The question that clause 3 do stand part of the Bill was then put and agreed to.

*Clause 4*

**Mr. Speaker:** There are amendments to clause 4. I call upon Shri Gyan Singh Sohanpal to move his amendment.

**Shri Gyan Singh Sohanpal:** Sir, I beg to move that in clause 4, in the proposed clause (b) of sub-section (4) of section 23, for the words "or in", the word "of" be substituted.

**Dr. Zainal Abedin:** Sir, I accept it.

**Mr. Speaker:** There are amendments to 28-30, 32-34, 36-38, 39-41, 42-44 by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mohammad. I call upon Shri Besterwitch to move the amendments.

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in clause 4(2), line 2nd and 5th, for the word "member" the word "Office-bearer" be substituted.

Sir, I also beg to move that in clause 4(2), line 6th and 7th, the words "or co-option" be omitted.

Sir, I also beg to move that in clause 4(3), line 4th, the words "Registrar and the" be omitted.

Sir, I also beg to move that in clause 4(3) proviso, line 8, the words "with the approval of the Registrar" be omitted.

Sir, I also beg to move that in clause 4(4), line 8th of the proviso the words "with the approval of the Registrar" be omitted.

**Mr. Speaker:** There are amendments to 31, 35 and 45. I call upon Shri Ajit Kumar Ganguly to move his amendments.

**Shri Ajit Kumar Ganguly:** Sir, 45-টা আমার মনে হয় out of order.

**Mr. Speaker:** Yes, I find that No. 45 is out of order. Then you move 31 and 35.

**Shri Ajit Kumar Ganguly:** Sir, I beg to move that in clause 4 Section 2, line 7, for the words "Two Years" the words "one year" be substituted.

Sir, I also beg to move that in clause 4 Section 3, line 4, the words "Registrar and the" be omitted.

**Dr. Zainal Abedin:** Sir, I accept only the amendment of Shri Gyan Singh Sohonpal and oppose all other amendments.

The motion of Shri Gyan Singh Sohanpal that in clause 4, in the proposed clause (b) of sub-section (4) of section 23, for the words "or in", the word "of" be substituted, was then put and agreed to.

The motions of Shri A. H. Besterwitch that in clause 4(2), line 2nd and 5th, for the word "member" the word "Office-bearer" be substituted—

that in clause 4(2), line 6th and 7th, the words "or co-option" be omitted,

that in clause 4(3), line 4th, the words "Registrar and the" be omitted,

that in clause 4(3) proviso, line 8, the words "with the approval of the Registrar" be omitted,

that in clause 4(4), line 8th of the proviso the words "with the appr
of the Registrar" be omitted,

were then put and a division taken with the following result:—

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Pankaj Kumar.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacherjee, Shri Susanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Doloi, Shri Rajani Kanta.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Singh.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Mrigendra.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Nahar, Shri Bijoy Singh.
Nurunnesa Sattar, Shrimati.

Omar Ali, Dr. Sk.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Poddar, Shri Deokinandan.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi, Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwija Pada.
Saren, Shrimati Amala.
Sarkar, Dr. Kanai Lal.
Shaw, Shri Sachi Nandan.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.

**Abstention**

Basu, Shri Ajit Kumar (Hoog.).
Bhowmik, Shri Kanai.
Das, Shri Bimal.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Karan, Shri Rabindra Nath.
Lahiri, Shri Somnath.
Mondal, Shri Anil Krishna.
Mukhopadhyaya, Shrimati Geeta.
Murmu, Shri Rabindra Nath.
Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini.
Sarkar, Shri Netaipada.

The Ayes being 3 the Noes 74 and the Abstention 15, the motions were lost.

[7-40—7-50 p.m.]

The motion of Shri Ajit Kumar Ganguly that in clause 4 Section 2, line 7, for the words "Two Years" the words "one year" be substituted, was then put and lost.

The motion of Shri Ajit Kumar Ganguly that in clause 4 Section 3, line 4, the words "Registrar and the" be omitted, was then put and lost.

The question that clause 4, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Speaker:** Honourable Members, two hours and a half were allotted for consideration and passing of this Bill. The time is going to be over after a few minutes. So with the sense of the House I like to extend the time by one hour. I think the Members are agreeable.

(Voices: Yes.)

Then the time is extended by one hour.

*Clause* 5

**Mr. Speaker:** There are amendments in Clause 5 by Shri Ajit Kumar Ganguly being Nos. 46 and 47. I call upon Shri Ganguly to move his amendments.

**Shri Ajit Kumar Ganguly:** Mr. Speaker, Sir, I beg to move that in clause 5 section 1, line 39, for the words "Two years" the words "one year" be substituted.

Sir, I beg to move that in clause 5 section 1, line 41, for the words "Five years" the words "Two years" be substituted.

মিঃ স্পীকার স্যার, আমি মন্ত্রিমহাশয়ের সঙ্গে কথা বললাম এই ব্যাপারে, আমি যেখানে বলেছি যে দু বছর রেখে তারপর যদি দেখা যায় যে, আরও কিছুদিন রাখা দরকার, তা হলে আরও কিছুদিন বাড়াবেন। মোট পাঁচ বছর পর্যন্ত চেয়েছেন, আমি আপনার মাধ্যমে মন্ত্রি-মহাশয়ের কাছে জিজ্ঞাসা করি, পাঁচ বছরের মেয়াদ আপনারা নিচ্ছেন, কিন্তু আমরা এখানে থাকবো তো চার বছর। এই অবস্থায় আমরা কি দু বছরের মধ্যে শেষ করতে পারবো না? লার্জ কো-অপারেটিভস্ আছে, হোলসেলস কো-অপারেটিভস্ আছে, আমি বুঝি। এই যা কম্প্রিহেনসিভ বিল আনতে চেয়েছেন, মনের মধ্যে যদি আস্থা থাকে, তা হলে আমরা দু বছরের মধ্যে ঢেলে সাজাতে পারবো, তা হলে বলাব কিছু নেই। সেইজন্য যদি পুনরায় বলছি মন্ত্রি-মহাশয় বিবেচনা করে দেখুন, দু বছব যদি এক্সটেন্ড করে রাখতে পারেন তাতে আমরা পারবো যদি কলেকটিভলি চেষ্টা করি। পাঁচ বছব দীর্ঘদিন বাড়িয়ে বিশেষ কিছু হবে না। আমি আশা করবো, এই অ্যামেন্ডমেন্ট প্রতিবন্ধক হবে।

**Mr. Speaker:** There are amendments by Shri A. H. Besterwitch, Shri Timir Baran Bhaduri and Shri Shish Mahammad. Out of these amendments, amendments Nos. 51 to 53, 57 to 59 are out of order. The other amendments Nos. 48 to 50, 54 to 56 and 60-62 are in order. I call upon Shri A. H. Besterwitch to move the amendments.

**Shri A. H. Besterwitch:** Sir, I beg to move that in clause 5(b), in lines 13th and 16th, for the word "two" and "five" the word "one" and "two" be substituted.

Sir, I also beg to move that in clause 5(3)(1), lines 2 and 3, the words "or the proviso thereto" be omitted.

Sir, I also beg to move that clause 5(8) be omitted.

**শ্রীজয়নাল আবেদিনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই বলেছি যে, আমরা সবাই আশা করব যে, কো-অপারেটিভ আন্দোলন যাতে সুষ্ঠুভাবে চলতে পারে। তা যদি চলে, তা হলে আমাদের হস্তক্ষেপ করার প্রয়োজন হবে না। আমরা আজ পর্যন্ত কত নিয়েছি মাননীয় অধ্যক্ষ মহাশয়? টোটাল এনলিস্টেড সোসাইটি ২২ হাজার ছিল, রি-অর্গানাইজড সোসাইটি করে কেটেকুটে ১৪ থেকে ১৫ হাজার সোসাইটি আছে। ৬ মাসের মধ্যে আমরা আপটিল নাউ কটি সোসাইটির ক্ষেত্রে হস্তক্ষেপ করেছি? ৩০শে সেপ্টেম্বর থেকে ৬ মাসের মধ্যে আমরা ১০টি মাত্র সোসাইটির ক্ষেত্রে হস্তক্ষেপ করেছি। সেখানে আমরা চাইছি যদি ভায়েবল সোসাইটি হয়ে যায়, তা হলে ফোরথ উইথ উইথড্র করা হবে। তা যদি না হয় এবং কতগুলি ম্যালাডি

খুবই বড় তার জন্য স্পেশাল প্রভিশন করতে পারছি না। আমি মাননীয় অজিতবাবুকে বলি যে ক্যালকাটা হোলসেল-এর এই ৫৬ লক্ষ টাকা কবে শোধ হবে, কবে সব একসঙ্গে এই টাক তুলতে পারব? সুতরাং যদি প্রয়োজন দেখা যায়, তা হলে সেখানে কোন কম্পালসারি প্রভিশ নাই এটা ম্যাক্সিমাম লিমিট, সুতরাং আমি বন্ধুবর শ্রীঅজিত গাঙ্গুলীকে আবার অনুরো করব। এটা সার্বজনীন ক্ষেত্রে নয়, সুতরাং আমরা কেন মনে করছি যে, এ আইনটা ব্যাপকক্ষেত্রে প্রয়োগ করা হবে। এটা গভর্নমেন্টের হাতে একটা বিধান থাকল, বে বিধানবলে অন্যে সংশোধনের সুযোগ পাবে বলে আমার মনে হয়। গভর্নমেন্টের হস্তক্ষে কিংবা অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের কার্যকাল অত্যন্ত কম থাকবে। যদি তা না হয়, তা হবে সোসাইটির ক্ষতি হবে। তাই সকল ক্রেতাসমবায়ের কার্যে ক্রেতাসাধারণের ক্ষতি হবে, শেয়ার হোল্ডারদের ক্ষতি হবে। অন্য সোসাইটির ক্ষেত্রে আমি মনে করি লিমিট থাকবে, আমর জুডিসিয়াসলি এটা প্রয়োগ করতে চেয়েছি, তাতে অযথা আতঙ্কিত হওয়ার কোন কারণ নেই ইট ইজ এ প্রভিশন ওনলি, নাথিং এলস্ আমি আবার অনুরোধ করব বন্ধুবর অজিত গাঙ্গুলিতে যে তিনি তার সংশোধনী প্রত্যাহার করে নেবেন, ইট ইজ অ্যান এনেবিলিং পাওয়ার নাথিং এলস্। আমরা ৬ মাসে কটা নিয়েছি সেটা দেখতে হবে এবং এই ধারাগুলি দেখে অন্যান্য কো-অপারেটিভ সোসাইটিগুলি সুষ্ঠুভাবে চলবে। তাই আমি ব্যক্তিগতভাবে মনে করি মির্ধা কমিটি যেকথা বলেছিল ডি-অফিসিয়ালাইজেশন, আমি আজকেও বলছি অ্যাডমিনিস্ট্রেটর দিয়ে আন্দোলনকে শক্তিশালী করা যাবে না। আমরা জনসাধারণকে যদি ইনভল্ভড না করতে পারি, যদি সার্বজনীন করতে না পারি, তা হলে এই আন্দোলন বাঁচবে না। ওয়েস্ট বেঙ্গল ক্যাটাগোরী (সি) আরও নীচে নেমে যাবে। এই সমস্ত পূর্বাঞ্চলের রাজ্যগুলির ক্যাটাগোরী হল (সি)। এই অবস্থায় ন্যাশনাল কনফারেন্সে বসতে এক এক সময় আমাদের মাথা নত হয়ে আসে। আমরা অযাচিতভাবে কোন জায়গায় হস্তক্ষেপ করি না, হাউ স্প্যারিংলি ইট হ্যাজ বিন ইউসড। মাত্র ১০টি সোসাইটিতে হস্তক্ষেপ করেছি। আজকে আমরা ভুল করেছি বলে হাই-কোর্টে যেতে পারি না। তাই আমাদের বন্ধুবর যে সকল এম এল এ-রা আছেন তারা স্বীকার করেছেন। সুতরাং আমি মনে করি উনি এই অ্যামেন্ডমেন্টটা উইথড্র করে নেবেন এবং এর সঙ্গে মিঃ বেস্টারউইচ সাহেব যে অ্যামেন্ডমেন্টটা দিয়েছেন সেটা আমি টোটালি অপোজ করছি।

Sir, I oppose all the amendments moved by Shri A. H. Besterwitch.

[7-50—7-57 p.m.]

The motions of Shri Ajit Kumar Ganguly—

that in clause 5 Section 1, line 39, for the words "Two years" the words "one year" be substituted;

that in clause 5 section 1, line 41, for the words "five years" the words "two years" be substituted;

were then put and a division taken with the following results:—

**Ayes**

Basu, Shri Ajit Kumar (Hoog.).
Bhowmik, Shri Kanai.
Das, Shri Bimal.
Ganguly, Shri Ajit Kumar.
Ghosal, Shri Satya.
Ghosh, Shri Sisir Kumar.
Karan, Shri Rabindra Nath.
Lahiri, Shri Somnath.
Mondal, Shri Anil Krishna.
Murmu, Shri Rabindra Nath.

Oraon, Shri Prem.
Panda, Shri Bhupal Chandra.
Roy, Shri Aswini.
Sakar, Shri Netaipada.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Pankaj Kumar.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacherjee, Shri Susanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.
De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Doloi, Shri Rajani Kanta.
Dutta, Shri Adya Charan.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Gopal.
Mandal, Shri Probhakar.
Mazumdar, Shri Indrajit.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Biswanath.
Mukherjee, Shri Mrigendra.
Mukhopadhyaya, Shri Ajoy.
Mundle, Shri Sudhendu.
Nahar, Shri Bijoy Singh.
Nrunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Poddar, Shri Deokinandan.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.

Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwija Pada.
Saren, Shrimati Amala.
Sarkar, Dr. Kanai Lal.
Sen, Dr. Anupam.
Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.

**Abstention**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

The Ayes being 14 the Noes being 72 and the Abstention 3, the motic were lost.

The motions of Shri A. H. Besterwitch—

that in clause 5(b), in lines 13th and 16th, for the word "two" and "fi the word "one" and "two" be substituted;

that in clause 5(3)(1), lines 2 and 3, the words "or the proviso theret be omitted;

that clause 5(8) be omitted;

were then put and a division taken with the following results:—

**Ayes**

Besterwitch, Shri A. H.
Bhaduri, Shri Timir Baran.
Shish Mohammad, Shri.

**Noes**

Abedin, Dr. Zainal.
Anwar Ali, Shri Sk.
Banerjee, Shri Pankaj Kumar.
Bar, Shri Ram Krishna.
Bera, Shri Sudhir Chandra.
Bhattacharya, Shri Keshab Chandra.
Bhattacherjee, Shri Susanta.
Chakravarty, Shri Bhabataran.
Chattaraj, Shri Suniti.
Chatterjee, Shri Kanti Ranjan.
Chatterjee, Shri Tapan.
Das, Shri Barid Baran.

De, Shri Asamanja.
Deshmukh, Shri Netai.
Doloi, Shri Rajani Kanta.
Dutta, Shri Adya Charan.
Ghosal, Shri Satya.
Ghose, Shri Sankar.
Ghosh, Shri Lalit Kumar.
Gyan Singh, Shri Sohanpal.
Habibur Rahaman, Shri.
Hembram, Shri Sital Chandra.
Hembrom, Shri Patrash.
Hemram, Shri Kamala Kanta.
Khan, Shri Gurupada.
Lohar, Shri Gour Chandra.
Mahanto, Shri Madan Mohan.
Mahato, Shri Satadal.
Mahato, Shri Sitaram.
Maitra, Shri Kashi Kanta.
Majhi, Shri Rup Sing.
Maji, Shri Saktipada.
Mandal, Shri Gopal.
Mazumdar, Shri Indrajit.
Misra, Shri Kashinath.
Mitra, Shri Haridas.
Mitra, Shri Somendra Nath.
Mohammad Dedar Baksh, Shri.
Mojumdar, Shri Jyotirmoy.
Mukherjee, Shri Ananda Gopal.
Mukherjee, Shri Bhabani Sankar.
Mukherjee, Shri Mrigendra.
Mukhopadhyaya, Shri Mahadeb.
Mundle, Shri Sudhendu.
Murmu, Shri Rabindra Nath.
Nahar, Shri Bijoy Singh.
Nrunnesa Sattar, Shrimati.
Omar Ali, Dr. Sk.
Parui, Shri Mohini Mohon.
Paul, Shri Bhawani.
Poddar, Shri Deokinandan.
Pramanick, Shri Gangadhar.
Pramanik, Shri Monoranjan.
Pramanik, Shri Puranjoy.
Quazi Abdul Gaffar, Shri.
Ram, Shri Ram Peyare.
Ray, Shri Siddhartha Shankar.
Roy, Shri Ananda Gopal.
Roy, Shrimati Ila.
Roy, Shri Jagadananda.
Roy, Shri Jatindra Mohan.
Roy, Shri Krishna Pada.
Roy, Shri Madhu Sudan.
Roy, Shri Santosh Kumar.
Saha, Shri Dulal.
Saha, Shri Dwija Pada.
Saren, Shrimati Amala.
Sarkar, Dr. Kanai Lal.
Sarkar, Shri Netaipada.
Sen, Dr. Anupam.

Singhababu, Shri Phani Bhusan.
Singha Roy, Shri Probodh Kumar.
Sinha, Shri Atish Chandra.
Sinha, Shri Debendra Nath.
Sinha Roy, Shri Bhawani Prosad.

**Abstention**

Basu, Shri Ajit Kumar (Hoog.).
Bhowmik, Shri Kanai.
Ghosh, Shri Sisir Kumar.
Ganguly, Shri Ajit Kumar.
Panda, Shri Bhupal Chandra.

The Ayes being 3, the Noes being 75 and the Abstention 5, the motio were lost.

The question that clause 5 do stand part of the Bill was then put a agreed to.

Clauses 6 to 10 and Preamble

The question that clauses 6 to 10 and Preamble do stand part of the I was then put and agreed to.

**Dr. Zainal Abedin:** Sir, I beg to move that the Bengal Co-operat Societies (Amendment) Bill, 1973, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 7-57 p.m. till 1 p.m. on Thursday, 1st of March, 1973.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 1st [M]arch, 1973, at 1 p.m.

**Present**

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 13 Ministers, 7 Ministers of State, 2 Deputy Ministers and 144 Members.

[1—1-10 p.m.]

**Oath or Affirmation of Allegiance**

**Mr. Speaker:** Honourable members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

**(Starred questions to which oral answers were given.)**

**লুলাগাঁ রেস্ট হাউস**

***২৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) লুলাগাঁয়ে রেস্ট হাউস নির্মাণ করতে সরকারের কত টাকা ব্যয় হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, ঐ রেস্ট হাউস হতে মাত্র সাত মাইল দূরে লাভায় সুসজ্জিত একটি বাংলো আছে;

(গ) সত্য হলে, পুনরায় লুলাগাঁয়ে রেস্ট হাউস তৈরী করার কারণ কি; এবং

(ঘ) লুলাগাঁয়ে রেস্ট হাউস নির্মাণ করার পর থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত কতজন পর্যটক সেখানে গিয়েছেন এবং এই বাবত সরকারের কত টাকা আয় হয়েছে?

**শ্রীসীতারাম মাহাতো:** (ক) ৬০,০০০ টাকা।

(খ) সত্য নহে। লুলাগাঁও রেস্ট হাউস হইতে নিকটস্থ লাভা রেস্ট হাউসের দূরত্ব ২২ কিমি।

(গ) (খ)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন ওঠে না।

(ঘ) লুলাগাঁও রেস্ট হাউস নির্মাণ করার পর থেকে ৩১এ ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত মোট ৩৭৮ জন সেখানে গিয়েছেন এবং এ বাবত সরকারের ২০৮ টাকা আয় হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই রেস্ট হাউসটি কবে নির্মাণ করা হয়েছে?

**শ্রীসীতারাম মাহাতো:** একজাক্ট ডেট এবং সাল আমার জানা নেই। আপনি যদি জানতে চান, আমি পরে জানাতে পারি।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** "খ" প্রশ্নের উত্তর দিতে গিয়ে মন্ত্রিমহাশয়ের ডিপার্টমেন্ট আমার সঙ্গে একটু রসিকতা করেছেন—অর্থাৎ তাঁরা বলেছেন ২২ কিলোমিটার। আমার প্রশ্ন হচ্ছে, এই ২২ কিলোমিটার দূরে লাভায় যে রেস্ট হাউস করেছেন তার আশেপাশে মূল্যবান জীবজন্তু রয়েছে বলেই এর আকর্ষণ বৃদ্ধি পেয়েছে এটা কি ঠিক?

**শ্রীসীতারাম মাহাতো:** শুধু জীবজন্তু নয়, এখানে ফরেস্ট সম্পদ প্রচুর রয়েছে, ফরেস্ট-এর সেই সম্পদ আহরণ করবার জন্য এবং সেখানে বিভিন্ন দর্শনীয় যেসমস্ত জিনিস রয়েছে তার জন্যও এই রেস্ট হাউস করা হয়েছে। এই রেস্ট হাউসের সঙ্গে বিভিন্নভাবে বাইরের রাস্তার সঙ্গে যোগাযোগ করে যাতায়াতের সুবিধা করা হয়েছে। ফরেস্ট-এর বিভিন্ন স্থান দেখাবার জন্য এবং দ্বিতীয়ত ফরেস্ট-এর ভেতর যে সমস্ত সম্পদ রয়েছে সেগুলো যাতে তাড়াতাড়ি বাইরে আনা যায় সেইজন্যও এটা করা হয়েছে।

**Mr. Speaker:** Mr. Safiulla, I had the privilege of visiting this Rest House. Have you ever been there?

**Shri Md. Safiulla:** Yes, Sir, I was there and I have visited each and every Rest House.

**Mr. Speaker:** I was really charmed to see the sunrise from a nearby place. Have you seen, particularly, the sunrise from that place? Really it is a good place. At least, I have been very satisfied.

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আপনি বলেছেন ৩৭৮ জন ভিজিটার ১৯৭২ সাল পর্যন্ত গিয়েছে, তার জন্য আয় হয়েছে ২০৮ টাকা, এই অল্প আয়ে রেস্ট হাউসকে মেন্টেন্ড করা সম্ভব হবে কি?

**শ্রীসীতারাম মাহাতো:** আয় কম হয়েছে ঠিকই, কারণ প্রথম প্রথম আমরা করছি যাতে টুরিস্টরা অ্যাটরাকটেড হন, সেজন্য এখানে অত্যন্ত মিনিমাম চার্জ রাখা হয়েছে, তারপর আস্তে আস্তে চার্জ বাড়ানো হবে।

**শ্রীশংকরকুমার ব্যানার্জী:** স্যার, আপনি কিজন্য ওখানে গিয়েছিলেন?

**মিঃ স্পীকার:** ওখানে আমি ফরেস্ট দেখতে গিয়েছিলাম, আই হ্যাড বিন দেয়ার টু সি দি ফরেস্ট।

কিভাবে ফরেস্ট হয়, কিভাবে প্ল্যান্টেশান হয়, দেখতে গিয়েছিলাম। ওখানে গিয়ে শুনলাম, ওখান থেকে সানরাইজ দেখা যায়, ওখান থেকে অ্যাবাউট হাফে এ মাইল পায়ে হেটে গেলে পর সানরাইজ দেখা যায়। আমরা দার্জিলিং-এ গেলে সানরাইজ দেখতে যাই টাইগার হিলে। আমি জানতাম না যে, ওখানে থেকে এত সুন্দরভাবে সানরাইজ দেখা যায়। আই ওয়াজ রিয়েলি স্যাটিসফাইড। যে জায়গাটা সিলেকসান হয়েছে সেটা ভালই হয়েছে, তবে সেখানে অ্যাপ্রোচ রোডটা খুবই ডিফিক্যাল্ট, যাওয়াটা খুবই ডিফিক্যালট, লাভা থেকে অ্যাবাউট ২৫ কিলোমিটার হবে এবং সে রাস্তাটা ভাল না, রাস্তা ডেভালপ হওয়া উচিত। তবে এখানে প্ল্যান্টেশান হচ্ছে। আমি ফরেস্ট ও অন্যান্য ডেভালপমেন্ট ওয়ার্কস দেখতে গিয়েছিলাম।

**Shri A. H. Besterwitch:** As you say you stayed in that rest house and you had a very good view of the sunrise, but I want to tell you that in the Dooars in Jalpaiguri district wherever you go you will have a good view of the sunrise as well as sunset. So that is not the criterion.

**Mr. Speaker:** For that reason I like Dooars very much.

### চক্ষু-চিকিৎসা শিবির

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) **শ্রীঅশ্বিনী রায়:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) থানা স্তরে চক্ষু চিকিৎসার শিবির স্থাপনের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকিলে, পরিকল্পনার বিস্তারিত বিবরণ?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) ও (খ) বিষয়টি বিবেচনা করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনীকুমার রায়:** এই যে আপনি বলেছেন, বিবেচনা করা হচ্ছে, এটা কোন্ স্তরে আছে। এই যে থানা স্তরে যে চক্ষু চিকিৎসা হচ্ছে সেখানে কি কি বিষয়গুলি তারা বিবেচনা করছেন, সেখানে কোন হাসপাতাল করে, না স্থায়ীভাবে, না ভ্রাম্যমাণ কতকগুলি চিকিৎসার কেন্দ্র করে। স্থায়ী এবং অস্থায়ী দুটো ব্যাপার আছে কোন্‌টা ভাবছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আপনারা জানেন যে, এখন প্রাইভেট অরগানাইজেশান যেগুলি Association for prevention of blindness in Bengal, Chittaranjan Mohila Clinic এই দুই মিলিয়ে কাজ চালিয়ে যাচ্ছেন। তাদের ব্যবস্থা এই হয়েছে, তারা গ্রামের ভিতর দিয়ে

যখন অপরাবেশন ক্যাম্প করবেন তখন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের শয্যা তাদের জন্য নির্দিষ্ট রাখা হবে। এবং সেই শয্যাগুলি তারা অপারেশান করার পর রুগীদের সেখানে রাখতে পারবেন। আর বাড়তি
Association for the prevention of Blindness in Bengal
এই অ্যাসোসিয়েশান-কে সরকার থেকে ৭০ হাজার টাকা বার্ষিক দেওয়া হয়, তারা পশ্চিমবাংলার নানান গ্রামে গ্রামে গিয়ে এই অপারেশন চালান।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** তাহলে সরকার এই বেসরকারী প্রতিষ্ঠানগুলির সাহায্য নিয়ে এই স্কীমটা চালু করবেন এবং এর উন্নতির জন্য সরাসরি সরকার থানা স্তরে চক্ষু চিকিৎসক রেখে চক্ষু চিকিৎসার কথা কি ভাবছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ভাবা হচ্ছে, কারণ এই দুটি বেসরকারী প্রতিষ্ঠান কাজ করার ফলেতে আমরা দেখতে পাচ্ছি, অনেক জনসাধারণ আসছেন তাদের ক্যাটারাক অপারেশান করাতে। তাই এই বিষয়ে সরকার যাতে নিজেরা করতে পারেন সেটা বিবেচনা করা হচ্ছে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এই বিষয়টা যখন এত জরুরী মাননীয় মন্ত্রিমহাশয় মনে করছেন, তখন কোন্ সময়ের মধ্যে সরকারী ব্যবস্থায় চিকিৎসাটা চালু করা সম্ভব হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** সেটা এখন বলা শক্ত।

**ডাঃ এ এম ও গণিঃ** খবরের কাগজে একটা বিবৃতি দেখলাম যে, চক্ষের অপারেশানের জন্য ৫০ বেডেড ক্যাম্প প্রত্যেক থানায় করার পরিকল্পনা নেওয়া হচ্ছে এটা কি সত্য?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এখন ৫০ বেডেড হবে না আরও বেশী বেডেড করা হবে সেটা আলোচনা করা হচ্ছে। তবে ৫০ বেডেড যেটা আপনি দেখেছেন সেটা হচ্ছে ক্যাম্প, কিন্তু এখানে যে প্রশ্ন করা হয়েছে সেটা হচ্ছে ডিসপেনসারি, পার্মানেন্ট ডিসপেনসারি।

[1-10—1-20 p.m.]

**ডাঃ এ এম ও গণিঃ** আমি জিজ্ঞাসা করছি, ক্যাম্প-এর ব্যাপারে এটা কি ঠিক?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** হ্যাঁ ঠিক, এবং কাজ হচ্ছে, সেটা আমি জানি।

**Mr. Speaker:** Starred questions Nos. 276, 277 and 293 be taken up together.

## ভুষি

*২৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি কে জি ভুষির সরকারী নিয়ন্ত্রিত দাম কত;

(খ) সরকার কি অবগত আছেন যে, বাজারে সরকারী নিয়ন্ত্রিত দামের অনেক বেশী দামে ভুষি বিক্রীত হইতেছে;

(গ) অবগত থাকিলে, তাহার প্রতিকারকল্পে সরকার কি ব্যবস্থা করিতেছেন; এবং

(ঘ) কলিকাতার বিভিন্ন ময়দাকলে কত বস্তা ভুষি ৩১এ জানুয়ারি, ১৯৭৩ তারিখে মজুত ছিল?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) প্রতি কেজি গমের ভুষির সরকারী নিয়ন্ত্রিত খুচরা বিক্রয়মূল্য চুয়াল্লিশ পয়সা।

(খ) ও (গ) এই সম্বন্ধে সরকার কোন নির্দিষ্ট রিপোর্ট পান নাই। তবে পশ্চিমবঙ্গের ময়দা কলগুলিতে যে পরিমাণ গমের ভুষি উৎপাদন হয় তাহার ৫০ শতাংশ পশুপালন অধিকারের মাধ্যমে বণ্টন করা হয়। তার উপর খাদ্য ও সরবরাহ দপ্তরের কোন এক্তিয়ার নাই। বাকী ৫০ শতাংশের সুষ্ঠু বণ্টনের জন্য ১৯৭২ সালের এপ্রিল মাসে একটি উপদেষ্টা কমিটি গঠন করা হইয়াছে। এই উপদেষ্টা কমিটির নির্বাচিত মজুতদার এবং পারমিট হোল্ডারদের মারফত দ্বি-স্তর (টু টায়ার)

প্রথায় ঐ ৫০ শতাংশ গমের ভূষি কলিকাতা এবং জেলাগুলিতে সরকার নির্ধারিত বিক্রয়মূল্যে বণ্টনের ব্যবস্থা করা হয়।

(ঘ) ৩১এ জানুয়ারি, ১৯৭৩ তারিখে গমের ভূষির প্রারম্ভিক মজুতের পরিমাণ ছিল ৭৫,৬৯৬ বস্তা (প্রতি বস্তা ৩৭·৫ কেজি) তাহার মধ্যে ৩৩,০৯৪ বস্তা পশুপালন অধিকারের মাধ্যমে এবং অবশিষ্ট ৪২,৬০২ বস্তা খাদ্য ও সরবরাহ বিভাগ কর্তৃক নির্বাচিত মজুতদার (স্টকিস্ট) এবং পারমিট হোল্ডারদের মারফত বণ্টনের জন্য নির্ধারিত ছিল।

### ভূষির প্রাদুর্ভাব

*২৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯।) **শ্রীভবানীপ্রসাদ সিংহ রায়ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে পশ্চিমবঙ্গে নির্ধারিত মূল্যে প্রয়োজনীয় ভূষি পাওয়া যাইতেছে না;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি;

(গ) সরকার কিভাবে ভূষির আমদানীকারী, পাইকারী ও খুচরা ব্যবসাদারদের লাইসেন্স দিতেছেন;

(ঘ) জেলায় জেলায় প্রাপ্ত ভূষির কোটার কতখানি গ্রামে বিক্রয় হইতেছে তাহা দেখার জন্য সরকারী কোন ব্যবস্থা আছে কিনা;

(ঙ) বর্তমান সরকার ক্ষমতায় আসার পর হইতে ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত হুগলি জেলায় কোথায় কোথায় কি ধরনের ভূষির লাইসেন্স দেওয়া হইয়াছে, (নাম ও ঠিকানা সহ); এবং

(চ) হুগলী জেলায় দুগ্ধ ব্যবসায়ের কেন্দ্রগুলিতে ভূমি বণ্টনের ক্ষেত্রে গুরুত্ব দেওয়া হয় কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) খাদ্য ও সরবরাহ বিভাগ কেবলমাত্র গমের ভূষি বণ্টন সম্বন্ধে ওয়াকিবহাল। নির্ধারিত মূল্যে এই জাতীয় ভূষি না পাওয়ার বিষয় সরকার অবগত নহে।

(খ) এই প্রশ্ন ওঠে না।

(গ) গমের ভূষির আমদানিকারী, পাইকারী ও খুচরা ব্যবসাদারদের লাইসেন্স দেওয়ার কোন প্রথা নাই। তবে পশ্চিমবঙ্গের ময়দাকলগুলি যে পরিমাণ ভূষি উৎপাদন করে তাহার ৫০ শতাংশ পশুপালন দপ্তরের মারফত এবং অবশিষ্ট ৫০ শতাংশ খাদ্য দপ্তর একটি উপদেষ্টা কমিটি মারফত বণ্টন করে থাকে।

(ঘ) না।

(ঙ) গমের ভূষির ব্যবসাদারদের লাইসেন্স দেওয়ার কোন প্রথা নাই। সুতরাং হুগলি জেলায় লাইসেন্স দেওয়ার প্রশ্ন ওঠে না।

(চ) এইরূপ কোন নীতি নাই।

৩১এ জানুয়ারি, ১৯৭৩ সালে হুগলি জেলার যেসমস্ত স্টকিস্ট নির্বাচিত হয়েছিলেন তারা হল—

(১) মেসার্স বঙ্গশ্রী ট্রেডিং কোং, আরামবাগ, হুগলি;

(২) সুবোধ মজুমদার, কালীতলা, কোন্নগর, হুগলি;

(৩) সর্বশ্রী ইন্দ্র গঙ্গোপাধ্যায় এবং অসীম মুখার্জী, ৮নং উপেন নন্দী রোড, শেওড়াফুলি হুগলি; এবং

(৪) শ্রীমতী শ্যামলী চক্রবর্তী, চক্রবর্তী নগর, বরবেহেরা, হুগলি।

## গমের ভুষি কেনার জন্য পারমিট

***২৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৫।) **শ্রীমতী ইলা মিত্রঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ফ্লাওয়ার মিল থেকে গমের ভুষি কেনার জন্য ফুড ডাইরেক্টরেট থেকে যে পারমিট ইসু করা হয় তার পদ্ধতি কি; এবং

(খ) ১৯৭২ সালে যাঁদের নামে এই পারমিট ইসু করা হয়েছে তাদের নাম ও ঠিকানা কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) পশ্চিমবাংলার ময়দা কলগুলিতে যে পরিমাণ গমের ভুষি উৎপন্ন হয় তাহার ৫০ শতাংশ পশুপালন অধিকারের মাধ্যমে বণ্টন করা হয়। তার উপর খাদ্য ও সরবরাহ দপ্তরের কোন এক্তিয়ার নাই। বাকি ৫০ শতাংশের সুষ্ঠু বণ্টনের জন্য ১৯৭২ সালের এপ্রিল মাসে একটি উপদেষ্টা কমিটি গঠন করা হইয়াছে। এই উপদেষ্টা কমিটির নির্বাচিত মজুতদার এবং পারমিট-হোল্ডারদের মারফত দ্বি-স্তর (টু টায়ার) প্রথায় ঐ ৫০ শতাংশ গমের ভুষি কলিকাতা এবং জেলাগুলিতে সরকার নির্ধারিত বিক্রয়মূল্যে বণ্টনের ব্যবস্থা করা হয়।

(খ) ১৯৭২ সালের এপ্রিল মাসে কমিটি গঠনের পর যাঁদের নামে এই পারমিট ইসু করা হয়েছে তাঁদের সংখ্যা হল ৬৩। উঁহাদের নাম ও ঠিকানার বিবরণী পৃথকভাবে দেওয়া হইল।

### সম্ভ্রান্ত সংস্থা

১। শ্রীরামকৃষ্ণ মঠ, ৯০ কাশীপুর রোড, কলিকাতা-২।
২। রামকৃষ্ণ মিশন সারদাপীঠ, বেলুড় মঠ, হাওড়া।
৩। রামকৃষ্ণ মিশন কলিকাতা স্টুডেন্টস হোম, বেলঘরিয়া, কলিকাতা-৫৩।
৪। রামকৃষ্ণ মঠ, বেলুড় মঠ, হাওড়া।
৫। রামকৃষ্ণ মিশন আশ্রম, সরিষা, ২৪-পরগনা।
৬। রামকৃষ্ণ মিশন বিদ্যাপীঠ, পুরুলিয়া।
৭। বেঙ্গল ইমিউনিটি কোং লিঃ, ১৫৩ লেনিন সরণি, কলিকাতা-১৩।
৮। দে'জ মেডিক্যাল স্টোর্স মেঃ প্রাঃ লিঃ, ৬২ বন্দেল রোড, কলিকাতা-১৯।
৯। ব্রিটানিয়া বিস্কুট কোঃ লিঃ, ১৫ তারাতলা রোড, কলিকাতা-৫০।
১০। ইস্ট ইন্ডিয়া ফার্মাসিউটিক্যাল ওয়ার্কস লিঃ, ৬ লিটল রাসেল স্ট্রীট, কলিকাতা-১৬।
১১। কোলে বিস্কুট কোং প্রাঃ লিঃ, ১০৮এ সুকান্ত সরণী, কলিকাতা-১০।
১২। পুলিস ট্রেনিং কলেজ, ব্যারাকপুর, ২৪-পরগনা।
১৩। স্ট্যাডমেড প্রাঃ, লিঃ, ১৪ চৌরিঙ্গি রোড, কলিকাতা-২০।
১৪। লেদার কেমিক্যাল অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিঃ, ১ নিউ আলিপুর, কলিকাতা-৫৩।
১৫। মর্নিং স্টার কলেজ, সিউলি, ভায়া ব্যারাকপুর, ২৪-পরগনা।

### স্টকিস্ট

**কলিকাতা**

১৬। শ্রীশিবনাথ পাল, ৪/১বি হরিপাল লেন, কলিকাতা-৬।
১৭। শ্রীসমীরকুমার ঘোষ, ৪৬ পটলডাঙ্গা স্ট্রীট, কলিকাতা-৯।
১৮। শ্রীরথীন সেন, ৩৩/বি আমহার্স্ট স্ট্রীট, কলিকাতা-৯।
১৯। শ্রীশিশিরকুমার ব্যানার্জি, ১৪/২এ রামমোহন দত্ত রোড, কলিকাতা।
২০। শ্রীপ্রভুদয়াল গুপ্ত, ১৪/২এ রামমোহন দত্ত রোড, কলিকাতা।
২১। শ্রীসত্যপ্রিয় ঘোষ, ৩৫৭/১ আপার চিৎপুর রোড, কলিকাতা।
২২। শ্রীসুনীলচন্দ্র দে, ১০/১ তিলজলা রোড, কলিকাতা।
২৩। শ্রীসুভাষচন্দ্র দাস, ৬বি ডিহি শ্রীরামপুর রোড কলিকাতা।
২৪। শ্রী এস কে গুপ্ত, ১৯/১ দেওদার স্ট্রীট কলিকাতা।
২৫। শ্রীশিবপ্রসাদ গুহ, ১১৮/২ বৌবাজার স্ট্রীট, কলিকাতা-১২।
২৬। শ্রী এস কে গুপ্ত, ৬৭ডি বেলগাছিয়া রোড, কলিকাতা।

২৭। শ্রীঅশোক রায়, ৬ প্রিয় মুখার্জি রোড, কলিকাতা-২।
২৮। শ্রীঅমিত নাগ, ৩৫ জাস্টিস চন্দ্রমাধব রোড, কলিকাতা-২৫।
২৯। শ্রীউজ্জ্বল ব্যানার্জি, ১৬৭ নেতাজী সুভাষ রোড (১ তলা) কলিকাতা-৭।
৩০। মেসার্স পি কে লোধ অ্যান্ড কোং, ৬০ হরিরাম গোয়েঙ্কা স্ট্রীট, কলিকাতা-৭।
৩১। শ্রীসুনীলকুমার গুহ, ৩৩ রফি আহমদ কিদওয়াই রোড, কলিকাতা-১৬।

**২৪-পরগনা**

৩২। শ্রীমুকুল বর্মন, ৫৬ ঘোষ পাড়া রোড, ব্যারাকপুর, ২৪-পরগনা।
৩৩। শ্রীবিশ্বনাথ সাহা, ২/৩ ধাপা, ২৪-পরগনা।
৩৪। শ্রীনন্দগোপাল দাস, পি ২১৭ এল আই সি টাউনসিপ, পোঃ উদয়রামপুর, মধ্যমগ্রাম, ২৪-পরগনা।
৩৫। শ্রীধীরা রায়চৌধুরী, কেঃ অঃ শ্রী এস কে রায়চৌধুরী, ৫/১ চণ্ডী ঘোষ রোড, শীলপাড়া, বড়িষা, কলিকাতা-৮।

**হাওড়া**

৩৬। শ্রীঅলোককুমার চ্যাটার্জি, কেঃ অঃ শ্রী হরিহর রায়, ১৬/১ ক্ষেত্র মিত্র লেন, সালকিয়া, হাওড়া-৬।
৩৭। শ্রীঅনিলকৃষ্ণ মিডল, ২৮৬ বেলিলিয়াস রোড; হাওড়া।
৩৮। শ্রীরাধাশ্যাম আগরওয়ালা, ৩০২ নেতাজী সুভাষ রোড, হাওড়া।

**হুগলি**

৩৯। মেঃ বঙ্গশ্রী ট্রেডিং কোং, আরামবাগ, হুগলি (মির্জা আবদুল হামিদ, এম এ)।
৪০। শ্রীসুবোধ মজুমদার, কালীমাতলা, পোঃ কোন্নগর, হুগলি।
৪১। সবশ্রী ইন্দ্র গঙ্গোপাধ্যায় এবং অসীম মুখার্জী, ৮ উপেন নন্দী রোড, পোঃ শেওড়াফুলি, হুগলি।
৪২। শ্রীমতী শ্যামলী চক্রবর্তী, চক্রবর্তিনগর, পোঃ বড়বছেরা, হুগলি।

**নদিয়া**

৪৩। সর্বশ্রী শেখরলাল বোস, শ্যামলকান্তি দাস এবং সব্যসাচী মণ্ডল, আনন্দময় ভিলা, কৃষ্ণনগর।
৪৪। সর্বশ্রী বিমান দাস, প্রণবকুমার সরকার, তুলসী মোদক এবং এ রোজারিও, গোলাপট্টী, কৃষ্ণনগর।
৪৫। সর্বশ্রী জে এন চৌধুরী, সন্তোষ সরকার এবং মাখন রায়, বেলডাঙ্গা, কৃষ্ণনগর।
৪৬। শ্রীনিত্যগোপাল অ্যান্ড কোং, অশোক রায়, স্বীপেন চক্রবর্তী এবং দুলাল দে, মালোপাড়া, কৃষ্ণনগর।
৪৭। সর্বশ্রী নির্মলচন্দ্র মঠ, শান্তু বিশ্বাস এবং শেখরকুমার কর, শান্তিপুর, নদিয়া।
৪৮। সর্বশ্রী নিরাপদ সরকার, শ্যামল মণ্ডল এবং সুনীলকৃষ্ণ ঘোষ, মদনপুর, নদিয়া।
৪৯। সর্বশ্রী তপনকুমার শ্যাম, দিলিপকুমার মিত্র এবং নীরেন্দ্রনাথ বিশ্বাস, বে[illegible], নদিয়া।
৫০। সর্বশ্রী বুড়ো প্রামাণিক, মধু প্রামাণিক, আনন্দ ঘোষ এবং ভানু অধিকারী, ষষ্ঠীতলা, কৃষ্ণনগর।
৫১। সর্বশ্রী সুশান্ত বিশ্বাস, সুনীল ঘোষ এবং দুর্গাপদ বিশ্বাস, ভীমপুর, কৃষ্ণনগর।
৫২। সর্বশ্রী কাশীনাথ সরকার এবং অনিল বিশ্বাস, কপার্স ক্যাম্প, রানাঘাট।
৫৩। সর্বশ্রী গোবিন্দচন্দ্র সাহা এবং অর্জুন পাল, চাপড়া, কৃষ্ণনগর।
৫৪। সর্বশ্রী মণীন্দ্রকৃষ্ণ ঘোষ, কালিদাস সাহা এবং দেবেন্দ্রকৃষ্ণ ঘোষ, রানাঘাট, নদিয়া।

**মুর্শিদাবাদ**

৫৫। শ্রীঅভয়কুমার রায়, পোঃ কান্দী, জেমো, রথতলা, মুর্শিদাবাদ।

**বাঁকুড়া**

৫৬। মেঃ ন্যাশনাল ট্রেডিং কর্পোরেশন, বাঁকুড়া।

৫৭। মেঃ কেশরদিও নরসিংদাস, এস পি মুখার্জি রোড, বাঁকুড়া।

**বীরভূম**

৫৮। মেঃ লক্ষ্মী ট্রেডার্স, সিউড়ী, বীরভূম।

৫৯। সিউড়ী সেন্ট্রাল কোঃ-অপঃ এগ্রিঃ মার্কেটিং সোসাইটি লিঃ, পুরন্দরপুর, বীরভূম।

**জলপাইগুড়ি**

৬০। শ্রীসুভাষচন্দ্র দাস, ডোমোহানি, জলপাইগুড়ি।

৬১। সর্বশ্রী মৃদুল দেব রায়কত এবং কল্লোল বোস, কদমতলা, জলপাইগুড়ি।

**শিলিগুড়ি (দার্জিলিং)**

৬২। মেঃ নাগ অ্যান্ড ভট্টাচার্য, কলেজপাড়া, শিলিগুড়ি, দার্জিলিং।

৬৩। মেঃ হরিকৃষ্ণ মাহেশ্বরী, সেবক রোড, শিলিগুড়ি, দার্জিলিং।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** যেসমস্ত পারমিট হোল্ডারদের পারমিট ইসু করা হয়েছে, কিসের ভিত্তির উপর এই সিলেকসান হয়েছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমাদের যে হুইট ব্রান অ্যাডভাইসরি কমিটি আছে তাদের ক্ষমতা দেওয়া হয়েছে—টু ডিভাইজ ইটস ওন প্রসিডিওর অ্যান্ড মোড অব সিলেকসান। আমরা তাদের কতকগুলি গাইড লাইন দিয়েছিলাম এবং বলেছিলাম, এই সম্পর্কে অগ্রাধিকার দেওয়া হবে বেকার যুবকদের।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** প্রফুল্লচন্দ্র সেন মিনিস্ট্রীর সময় মাননীয় মন্ত্রিমহাশয় বিরোধী দলের সভ্য হিসেবে এই সভাতে খাদ্য ও সরবরাহ আধিকারিকের বিরুদ্ধে গুরুতর অভিযোগ এনেছিলেন, ইহা কি সত্য?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** তিনি এই কমিটির চেয়ারম্যান নন, চেয়ারম্যান ডি ডি পি এস শ্রী এস কে সেনগুপ্ত।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** এই শ্রী পি কে সেন, তা হলে কোন্ পদে নিযুক্ত আছেন?

**Shri Kashi Kanta Maitra:** P. K. Sen is the director of Non-cereal Essential Commodities Directorate. He is one of the members of the Committee.

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** এই কলকাতার বাজারে ভূষির দর কত আপনি জানেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি তো বলে দিয়েছি, সরকার যে দাম বেঁধে দিয়েছেন ৪৪ পয়সা, এ সম্বন্ধে তাঁর বিশেষ জ্ঞান থাকলে তিনি বলতে পারেন। সরকারী নিয়ন্ত্রিত দাম জানি সেই দামে বিক্রি করতে হবে, এই হচ্ছে সরকারী নির্দেশ।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** যদি এর চেয়ে বেশী দামে বিক্রি হয়ে থাকে, তা হলে কি ব্যবস্থা করবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এই "যদির" উপর কোন কিছু বলা চলে না।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, সাব-ডিভিসনাল কন্ট্রোলার অব ফুড অ্যান্ড সাপ্লাইজ এবং ডিস্ট্রিক্ট কন্ট্রোলার অব ফুড অ্যান্ড সাপ্লাইজ-এর কাছে এইরকম কোন চিঠি গিয়েছে কিনা যে নির্ধারিত মূল্যে যাতে ভূষি বিক্রি হয় সেদিকে লক্ষ্য রাখা হোক?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** সরকারের ঐ দাম বেঁধে দেওয়াটা স্বাভাবিক। অবশ্য জানিয়ে দিয়েছে এই দাম যাতে রক্ষিত হয় এবং নজর রাখতে হবে। এটা খাদ্য দপ্তরের নিয়ম ও সার্কুলার মাধ্যমে প্রত্যেককে জানিয়ে দেওয়া হয়।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন হুগলি জেলায় যাদের যাদের স্টকিস্টস পারমিটস দেওয়া হয়েছে, তাদের কোন লিস্ট ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ও সাব-ডিভিশনাল কন্ট্রোলার-এর কাছে গিয়েছে কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** স্টেট অ্যাডভাইসরি কমিটির বা ডিস্ট্রিক্ট কন্ট্রোলার-এর কারো কোন সে সাব-ডিভিসনাল কন্ট্রোলার-এর সে, প্রভিন্সিয়াল কমিটি বা স্টেটওয়াইজ কমিটি কারো কোন সে থাকলে হেড কোয়ার্টার্সে বসে মিটিং হয়, তাঁরা কমিটি মেম্বারস সিলেক্ট করেন এবং তাঁদের নাম অ্যানাউন্স করেন।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** এর আগে আপনি স্বীকার করেছেন যাতে নির্ধারিত মূল্যে ভূষি বিক্রি হয় তার জন্য ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ও সাব-ডিভিসনাল কন্ট্রোলারকে নির্দেশ দেওয়া হয়েছে। যাদের এই ভূষি দেওয়া হয় বিক্রি করার জন্য, তাদের লিস্ট যদি ওঁদের কাছে না যায়, তা হলে নির্ধারিত মূল্যে ভূষি তাঁরা বিক্রি করছেন কিনা ও তা কি করে জানতে পারবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** সমস্ত ডিস্ট্রিক্ট-এর অফিসাররা ও ফুড ডিপার্টমেন্ট-এর অফিসাররা জানেন কোন জেলায় কে কন্ট্রোলার এবং অ্যাডভাইসরি কমিটির মেম্বাররা প্রসিডিওর ঠিক করেছেন। ফুড ডিপার্টমেন্ট-এর ইন্সপেকটরেট স্টাফরা নন-অফিসিয়াল মেম্বার থাকবেন তাঁরা নিজেরা ঠিক করেন কারা কারা যাবেন। যৌথভাবে তাঁরা এসব ঠিক করেন।

[1-20—1-30 p.m.]

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** হুগলি জেলার যে ৪/৫ জনের নাম স্টকিস্ট হিসাবে দেওয়া হল, যাদের পারমিট দেওয়া হয়েছে, এতে কি সমস্ত জেলা কভার করেছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি তো বললাম। চার হাজার টন উইট ক্রাসড হলে তার বাই-প্রোডাক্ট হল হুইট ব্রান্ড ফর টেন পার্সেন্ট। যদি ধরে নেওয়া যায় ৪০ হাজার টন পশ্চিমবাংলার সমস্ত গম কলগুলিতে গম বরাদ্দ করা হয়েছে, তার তো টেন পার্সেন্ট হলে হল চার হাজার টন। এই চার হাজার টন ৫০ পার্সেন্ট অ্যানিম্যাল হাজবেন্ড্রি, ওয়েস্ট বেঙ্গল পোলট্রি অ্যান্ড ডেয়ারী কর্পোরেশন লিঃ, তারা কন্ট্রোল করেন। তার উপর ফুড ডিপার্টমেন্টের কোন এক্তিয়ার নেই। বাকি দু হাজার টনের উপর ফুড ডিপার্টমেন্টের নিয়ন্ত্রণ আছে। এর আগে কিন্তু এই বাকি ফিফটি পার্সেন্ট এটা মিল-ওনারসরা ও বিগ ট্রেডার্সরা নিয়ে নিতো। এই ফিফটি পার্সেন্টের অর্থাৎ দু হাজার টনের জন্য আমরা ভেবেছিলাম, পশ্চিমবাংলায় সেলফ এমপ্লয়মেন্ট বৃদ্ধির জন্য এটা করা উচিত। সেই উদ্দেশ্য নিয়ে এই ফিফটি পার্সেন্ট ফ্রি সেল হত যেটা সেটা, বন্ধ করে দিয়ে যাতে রেগুলেট করা যায় তার জন্য পারমিট সিস্টেম করে পারমিট হোল্ডার অ্যাপয়েন্ট করে, স্টকিস্ট অ্যাপয়েন্ট করে যাতে এই বঙ্গদেশের যুবকদের রোজগারের পথ তৈরি হতে পারে, আরও গেনফুল এমপ্লয়মেন্ট হতে পারে, অকুপেসান হতে পারে তার জন্য এটা আমরা করেছি।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, যাদের হুগলি জেলাতে পারমিট দেওয়া হয়েছে এতে দেখা যাচ্ছে হুগলি জেলার দুটো মহকুমাতে—সদর ও চন্দননগর মহকুমায় কোন ভূষি এদের কাছে পাওয়া যাচ্ছে না?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি মাননীয় সদস্যর সঙ্গে একমত। হুগলি জেলাতে অ্যানিমেল হ্যাজবেন্ড্রী খুব ডেভেলপ করেছে, আমাদের নজর দেওয়া দরকার। প্রতি মাসে চার হাজার টন হুইট যদি অ্যালট হয়ে থাকে ফ্লাওয়ার মিলগুলিতে আমাদের কনস্টান্ট স্টক যা থাকে আমরা হিসাব করে দেখেছি এবং অ্যাডভাইসরি কমিটি আমাদের আরও জানিয়েছেন যে, আরও একশো জন স্টকিস্ট বা পারমিট হোল্ডার নিয়োগ করতে পারবেন। আর হুগলি জেলা সম্বন্ধে বলবো যদিও অ্যাডভাইসরি কমিটি সব কিছু করেন তবু আমি অ্যাডভাইসরি কমিটির চেয়ারম্যান যিনি সরকারী অফিসার তাঁকে বলবো মাননীয় সদস্য হুগলি জেলা সম্বন্ধে যেটা বললেন এবং হুগলি জেলা যাতে অগ্রাধিকার পায়।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই সরকার আসার পর ভূষির ব্যাপার নিয়ে কালোবাজারী চলছে এবং যে বস্তা ১৫ টাকায় পাওয়া যেতো সে বস্তা এখন ৪০ টাকায় পাওয়া যাচ্ছে না?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমার জানা নেই। আমি শুধু এইটুকু বলতে পারি, এই উইট ব্রান্ডের ব্যাপারে যতক্ষণ পর্যন্ত টুপিওয়ালা ব্যবসায়ীরা দু হাতে লুঠ করেছে ততক্ষণ পর্যন্ত কোন উদ্বেগ, কোন অভিযোগ উঠে নি। যে মুহূর্তে এটা রেগুলেট করে কিছু বঙ্গসন্তানকে দেওয়া হয়েছে ব্যবসায়ীরা যাদের লোভে হাত পড়েছে তারাই অপপ্রচারে নেমেছে এবং দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, সেই অপপ্রচারের বলি হচ্ছে খাদ্য দপ্তর।

**শ্রীমতী ইলা মিত্র:** আমি মন্ত্রিমহাশয়কে জোরের সঙ্গে বলছি, আপনি কি তদন্ত করবেন, এই ভুষি নিয়ে কালোবাজার চলছে কিনা এবং ৫৪ টাকা থেকে ৭০ টাকায় বিক্রি হচ্ছে কিনা? আনন্দবাজারে এবং অন্যান্য সংবাদপত্রে বেরিয়েছে, ভুষির অভাবে পশুবিভাগে পশুরা মারা যাচ্ছে সেকথা কি জানেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয়া সদস্যার অত উত্তেজিত হওয়ার কারণ নেই। কারণ একটু যদি কেউ পড়াশুনো করেন, তা হলে জানতে পারবেন, আমাদের দেশের দেড় থেকে দু কিলো যে গরু দুধ দেয় তা যারা পালন করেন তারা হুইট ব্রান্ড থেকে গরুকে খাওয়ান না শুধু হুইট ব্রান্ড খাওয়ালে গরুর দুধ নষ্ট হয়ে যায় এবং গরুর অসুখ হয়। যারা ক্যাটল এক্সপার্ট তারা একথা জানেন। তার জন্য সরকারের ক্যাটল ফিড মিক্সচার তৈরি হয়। তার একটা দাম আছে। তার দাম ভুষির নিয়ন্ত্রিত দামের চাইতে বেশি। আমার মনে হয়, ভবানী সিংহরায় মশাই ভাল করে জানেন, সেটা ৫৫ পয়সারও বেশি। সেইটা গরুর সুষম খাদ্য এবং হুইট ব্রান্ডের সঙ্গে অন্য জিনিস মিশিয়ে খাওয়ান। যারা ডেয়ারী ফার্ম করেন বা যারা দুগ্ধবতী গাভী বা প্রোডাকটিভ অ্যানিমেল করেন তারাই এটা করেন এবং হুইট ব্রান্ড কমিটি হওয়ার পরে মাননীয় সদস্যাকে আমি খুব বিনয়ের সঙ্গে বলছি যে, আন্ডার সেল করার চেষ্টা হচ্ছে যাতে হুইট ব্রান্ড কমিটির কাজ ফ্রাস্টেটেড হয়। বিভিন্ন জায়গা থেকে আমাদের কাছে রিপোর্ট আসছে যে, বিক্রি হচ্ছে না, স্টক জমে যাচ্ছে, আন্ডার সেল করার চেষ্টা হচ্ছে।

**শ্রীমতী ইলা মিত্র:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, এই যে ভুষি ১৫ টাকার জায়গায় ৫৪ টাকা থেকে ৭০ টাকায় বিক্রি হচ্ছে এর জন্য ঐ অ্যাডভাইসারী কমিটি মারফত তদন্ত করবেন কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয়া সদস্যা ভগিনীকে আশ্বাস দিতে পারি, তিনি যদি লিখিত-ভাবে জানান যে, কোন্ স্টকিস্ট যে দাম নির্ধারিত আছে তার বেশী দামে হুইট প্রডাকটস পার কুইন্টাল বিক্রি করছে খাদ্যমন্ত্রী হিসাবে নিশ্চয় তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করবো। আপনি অভিযোগ দিন—দিয়ে দেখুন, ব্যবস্থা অবলম্বন করি কিনা।

**শ্রীমতী ইলা মিত্র:** স্যার, ১৫/১৬ টাকার জায়গায় ৭০ টাকায় পর্যন্ত বিক্রি হচ্ছে এবং কলকাতায় একটা চক্র হয়েছে তারা লক্ষ লক্ষ টাকা এর দ্বারা উপায় করছে এ সম্বন্ধে তদন্ত করবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** এইরকম একটা ভেগ এলিগেসন নিয়ে তো তদন্ত করা যায় না, আপনি লিখিতভাবে জানালে নিশ্চয় ব্যবস্থা নেওয়া হবে, এই আশ্বাস আমি দিতে পারি।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, ভুষি বিতরণের কোন ত্রুটির বা কালোবাজারের খবর এই বিধানসভার সদস্য কিংবা গ্রামের মানুষের কাছ থেকে অভিযোগ আকারে পেয়েছেন কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি মাননীয় সদস্যদের বলেছি

No system can be full proof or neck proof in this world. Every system has its own deficiency. We have made an experiment. An advisory Committee has been set up to go into the whole question. I did not say, even for a moment, that whatever is being done or recommended by the Advisory Committee is full proof or neck proof, or it is absolutely free from all blemishes. There may be defects, there may be deficiency. If any honourable Member makes any grievance, I will certainly make an enquiry and refer the

whole matter for the consideration of the Advisory Committee. After all, the honourable Members will appreciate this fact that some of the Members are also associated with this Committee. Therefore, nothing should be done which will tantamount to casting aspersion on the honesty and the sense of integrity of the members of this Committee. Even today I say with all responsibility, I have full confidence on the honourable Members who are associated with the Advisory Committee, but none-the-less if the honourable Member, Shri Biswas or my esteemed sister Shrimati Mitra has any allegation I will certainly look into the matter.

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** স্যার, আমার পার্টিকুলার প্রশ্ন ছিল—আমি জিজ্ঞাসা করেছিলাম যে, এই ভুষি বিতরণের ব্যাপারে কোন ত্রুটি কিংবা নির্দিষ্ট মূল্যের উপর বেশী মূল্য গ্রহণ করার অভিযোগ গ্রামের মানুষের কাছ থেকে কিংবা বিধানসভার সদস্যদের কাছ থেকে কিংবা ক্রেতা-সাধারণের কাছ থেকে পেয়েছেন কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি কোন লিখিতভাবে অভিযোগ পাই নি। কোন হেয়ারসের উপর তদন্ত করা যায় না। এই বিষয়ে রাজ্যসরকারের খাদ্য দপ্তর লেভি করে যাতে পশ্চিমবাংলার বেকার যুবক ব্যবসা করে দু পয়সা রোজগার করে, তার ব্যবস্থা করেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** আমি জানতে চেয়েছি, এইরকম অভিযোগ তিনি পেয়েছেন কিনা?

**Mr. Speaker:** He has given his reply that he has received the allegation here and now.

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** স্যার, আই লাইক টু বি ক্লিয়ার, এই ভুষি নির্দিষ্ট মূল্যের বেশী মূল্যে বিক্রি হচ্ছে এইরকম অভিযোগ এই বিধানসভার সদস্য কিংবা ক্রেতাসাধারণের কাছ থেকে এসেছে কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় আবদুল বারি বিশ্বাস একজন প্রবীণ সদস্য, তিনি নিশ্চয় জানেন, অভিযোগ নির্দিষ্ট অভিযোগ রূপে দপ্তরে কিংবা কোন অফিসারের কাছে যদি না আসে, শুধু হিয়ারসের—অর্থাৎ জনশ্রুতি মধ্যে থাকে, তা হলে কিছু করা যায় না। আমি জনশ্রুতি বা অভিযোগ এক পর্যায়ভুক্ত করি না।

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্ত:** এই খাদ্য দপ্তর যে অত্যন্ত জরুরী জিনিস চিনি, চাল বণ্টন করছে, সেখানে হঠাৎ এই ভুষির জন্য উপদেষ্টা কমিটির প্রয়োজন হল কেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** কারণটা অতি সহজ, এর আগে এর নিয়ন্ত্রণ ছিল না। তাই নেই মামার চেয়ে কানা মামা ভাল। হাফ লিফ ইজ বেটার দ্যান নো লিফ। এই ৩০,০০০ ব্যাগ ভুষি বা সমস্ত উৎপাদন ভুষি একটা ভেগ ওয়েতে চলবে কেন—সেইজন্য একটা অ্যাডভাইসারী কমিটির মাধ্যমে এটাকে রেগুলেট করার জন্য এটা করা হয়েছে। আমি সেনগুপ্ত মহাশয়কে বলতে পারি যে, ট্রেজারী বেঞ্চের কাছে বার বার শোনানো হয় যে, আমলাতন্ত্রের কাছে সমস্ত ক্ষমতা দেওয়া হচ্ছে—সেই কথা যাতে না উঠে তার জন্য একটা অ্যাডভাইসারী কমিটির হাতে দায়িত্ব দেওয়া হয়েছে। আমি মনে করি বেসরকারী লোকের বেশী গুরুত্ব এতে দেওয়া হয়েছে। তারা অ্যাডভাইসারী কমিটি হিসাবে কাজ করবেন, আমলাতন্ত্রের উপর গুরুত্ব না দিয়ে নন-অফিসিয়াল মেম্বারদের উপর গুরুত্ব দেওয়া হয়েছে।

[1-30—1-40 p.m.]

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্ত:** যদি আমলাতন্ত্রই প্রধান কারণ হয়ে থাকে, তা হলে সিভিল সাপ্লাই ডিপার্টমেন্টকে উঠিয়ে দিয়ে তিনি কি সেখানে একটা উপদেষ্টা কমিটি স্থাপন করে দেবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় সদস্যকে আমি জানিয়ে দিতে চাই যে, চাল, ডাল, তেল এটা হচ্ছে এসেনসিয়্যাল কমডিটি, আর গরুর গমের ভুষি এটা চাল, ডাল, তেলের মত এসেনসিয়্যাল কমডিটি নয়।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আই উড লাইক টু বি ক্লিয়ারড, মাননীয় মন্ত্রিমহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই যে, আপনি কি জানেন, এই ভুষি বিতরণের ত্রুটি কিংবা নির্দিষ্ট মূল্যের উর্ধ্ব মূল্য গ্রহণ এই মর্মে আজকের দিনের আগে অর্থাৎ গতকাল পর্যন্ত কোন বিধানসভার সদস্য কিংবা ক্রেতাসাধারণের কাছ থেকে লিখিতভাবে কোন অভিযোগ আপনার দপ্তর পেয়েছে কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি একই প্রশ্নের বার বার উত্তর কি করে দেব? আমি বলেছি, জন-শ্রুতির কথা আপনারা বলছেন। আপনাদের যদি লিখিত কোন অভিযোগ থাকে আমাকে দিন, তা হলে আমি তদন্ত করবো

**শ্রীমতী ইলা মিত্রঃ** অ্যাডভাইসারি কমিটিতে কে কে আছে মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি অফ হ্যান্ড এখনই বলতে পারবো না, নোটিস দিলে বলতে পারবো। তবে কয়েকজন মাননীয় বিধানসভার সদস্য আছেন। দু-তিন জনের নাম আমার মনে আছে। এর মধ্যে আমাদের বিধানসভার মাননীয় সদস্য শিবদাস মুখার্জি, গিয়াসুদ্দিন আহমেদ, সৌমেন মিত্র, এ'রা সকলেই বিধানসভার সদস্য এবং যুব কংগ্রেসের সভাপতি শ্রীসুদীপ বন্দ্যোপাধ্যায় উনিও আছেন এবং আরো কয়েকজন আছেন তাঁদের নাম আমার মনে নেই।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** এই কমিটির নাম কি ভুষি অ্যাডভাইসরি কমিটি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** হ্যাঁ, ব্যাপারটা হচ্ছে ভুষি বললে একটু খারাপ লাগে, ইংরেজীতে বললে ভাল লাগে, শ্রুতিমধুর হয়। তাই এই শ্রুতিমধুর করার জন্যই বলা হয় হুইট ব্রান্ড অ্যাডভাইসরি কমিটি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, খুব আনন্দের কথা বললেন যে, বেকার বঙ্গীয় সন্তানদের সহযোগিতার জন্যই এই হুইট ব্রান্ড লাইসেন্স দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই বেকার যুবকদের হুইট ব্রান্ড লাইসেন্স দিতে গিয়ে এই অ্যাডভাইসরি বোর্ড কোন্ কোন্ জায়গায়, আমি সুনির্দিষ্ট তথ্যের ভিত্তিতে বলতে পারি, জানতে চাইলে দিতে পারি, যে ৬০ বছরের বৃদ্ধকেও এই হুইট ব্রান্ড লাইসেন্স দেওয়া হয়েছে, এ খবর কি তিনি জানেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমি বলেছি যে, সেখানকার ওয়ান অব দি গাইড লাইনস বেকারদেরই দেওয়া হচ্ছে। যদি ৬০ বছর বয়সের কোন ব্যক্তির অন্য কোন রোজগার না থাকে, তিনি তো সরকারী চাকরি পাবেন না, কলকারখানায় কাজও পাবেন না, এই অ্যাডভাইসরি কমিটির আনুকুল্যে বিনিয়োগ করে যদি ২০০—৪০০ টাকা রোজগার করতে পারেন, তাতে আমি অন্তত ধন্য হব।

**শ্রীমতী ইলা মিত্রঃ** যাদের তালিকায় নাম রয়েছে এবং যাদের লাইসেন্স দিয়েছেন তারা কি বেকার যুবক?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব দুঃখের সঙ্গে শ্রীমতী ইলা মিত্রকে বলছি যে, তিনি একজন প্রবীণ সদস্যা, অন্ততপক্ষে তাঁর এটা জানা উচিত। আমি হাউসে ক্যাটিগোরিক্যালি স্টেটমেন্ট করেছি। সেটা হচ্ছে এই যে, টোটাল হুইট ব্রান্ড বাই-প্রোডাক্ট হিসাবে হুইট ফ্লাওয়ার মিলস-এ হয় এবং তার ৫০ পার্সেন্ট কন্ট্রোল করেন The West Bengal Poultry and Dairy Development Corporation, which is a Government undertaking and the West Bengal Food and Supplies Department has no jurisdiction or control in regard to the working or functioning or the mode of distribution made by the West Bengal Poultry and Dairy Development Corporation.

তিনি যে তালিকাটি দিচ্ছেন সেটা পোলট্রি, ডেয়ারী কর্পোরেশনের মধ্যে হতে পারে। কিন্তু আমি বলছি খাদ্য দপ্তর এই যে অ্যাডভাইসরি কমিটি করেছেন, যারা বিগ ট্রেডারস, বিগ প্রোডিউ-সারস্ তাদের দেন নি, ছোট ছোট বাঙ্গালী ব্যবসায়ী, যুবক অবাঙ্গালী ব্যবসায়ী যারা তাদের

দেন। উনি যে লিস্ট দিচ্ছেন সেটা একটু মিলিয়ে নেবেন যে, সেটা খাদ্য দপ্তরের, না পোল্ট্রি অ্যান্ড ডেয়ারী ডেভালপমেন্ট কর্পোরেশনের—সেটা একটা স্ট্যাটুটরি বডি তারা করবে। সেটা তিনি বিচার করবেন, আমাদের সঙ্গে কোন সম্পর্ক নেই।

### বাগদা প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্র

***২৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৬।) শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বাগদা প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্রে প্রতিদিন গড়ে চার পাঁচ শত রোগী চিকিৎসার জন্য আসেন এবং মাত্র একজন ডাক্তার থাকায় রোগীদের বিশেষ অসুবিধা ভোগ করিতে হয়;

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(গ) উক্ত প্রাইমারী স্বাস্থ্যকেন্দ্রটিকে পূর্ণ হাসপাতালে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) রোগীর সংখ্যা বেশী এবং ঐ স্বাস্থ্যকেন্দ্রে নিযুক্ত দ্বিতীয় মেডিক্যাল অফিসার কার্যে যোগদান না করায় রোগীদের অসুবিধা হচ্ছে।

(খ) ঐ মেডিক্যাল অফিসারের স্থলে শীঘ্র আর একজনকে নিয়োগ করার ব্যবস্থা হচ্ছে।

(গ) আছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** আমার প্রশ্ন ছিল, গড়ে ৪০০—৫০০ রোগী প্রতিদিন এখানে আসেন ইত্যাদি। সেখানে একজন ডাক্তার নেই বলে যা বললেন সেটা কোন কৈফিয়ত হল না। আমার জিজ্ঞাস্য, চিকিৎসা ব্যবস্থার উন্নতির জন্য দ্রুত সেখানে ডাক্তার পাঠাবার ব্যবস্থা হয়েছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মেডিক্যাল অফিসার এন মুখার্জীকে ওখানে পাঠানো হয়েছিল, তিনি কাজে যোগদান করেন নি। আরো নতুন ডাক্তার যাঁদের নাম পাচ্ছি তাঁদের থেকে পশ্চিমবাংলায় যেখানে যেখানে ডাক্তার নেই প্রথমে সেখানে পাঠাচ্ছি, তারপর যেখানে ডাক্তারের অভাব—যেমন আপনি বললেন, একজন ডাক্তার আছেন, দুজন দরকার, সেখানে পাঠাবার ব্যবস্থা হচ্ছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলি:** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে, মহকুমা হাসপাতালে একাধিক চিকিৎসক আছেন। সেখান থেকে ফর্টি-ফাইভ মিনিটস রান বাই করে অনায়াসে ডাক্তার পাঠানোর ব্যবস্থা করা যায়। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সেরকম ব্যবস্থা কেন করা হয় নি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** কারণ আমরা ভেবেছিলাম ডাঃ এন মুখার্জী, তিনি জয়েন করবেন, কিন্তু তিনি করেন নি। নতুন ডাক্তার যাঁদের নাম আমরা পাচ্ছি তাঁদের পাঠাবার ব্যবস্থা হচ্ছে।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** যতক্ষণ নতুন ডাক্তার না পাচ্ছেন ততক্ষণ মহকুমা হাসপাতাল থেকে ডাক্তার পাঠাবার ব্যবস্থা মন্ত্রিমহাশয় করবেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মহকুমা হাসপাতালে এমনিতেই যথেষ্ট চাপ আছে। সেখান থেকে ডাক্তার সরিয়ে নিলে গ্রামবাসী যাঁরা আসেন তাঁরা গ্রামে ফিরে যাবেন। তা ছাড়া আপনারা জানেন, বড় বড় অপারেশন যেগুলি হয় সেগুলি মহকুমা হাসপাতালেই হয়, প্রাইমারী হেলথ সেন্টারে সেগুলি করা সম্ভব হয় না। কাজেই মহকুমা হাসপাতাল থেকে ডাক্তার পাঠাবার কথা আমরা ভাবছি না।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** তা যদি সম্ভব না হয়, তা হলে সেই সমস্ত রোগী যাদের অবস্থা গুরুতর তাদের মহকুমা হাসপাতালে দ্রুত আনার ব্যবস্থা করা হবে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** এ সম্বন্ধে অভাব আছে বলে আমার কাছে কমপ্লেন আসে নি।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** একটা টাইম-বাউন্ড করে সেই সময়ের মধ্যে ডাক্তার পাঠানো হবে এরকম আশ্বাস মন্ত্রিমহাশয় দিতে পারেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আমরা যেরকম চেষ্টা করছি তাতে আপনার ওখানে কবে গিয়ে পৌঁছাবে বলতে না পারলেও মাস খানেকের মধ্যে যে সমস্ত জায়গায় ডাক্তার নেই বা অভাব আছে অর্থাৎ একজন আছেন দুজন দরকার, সেখানে আমরা ডাক্তার পাঠাবার চেষ্টা করছি।

**শ্রীঅজিতকুমার গাঙ্গুলী:** আপনারা এটা ঘোষণা করেছেন যে, কিছু প্রাইমারী হাসপাতালকে রেগুলার হাসপাতালে টার্ন করানো হবে। আপনারা সকলেই জানেন যে, এটা সীমান্তবর্তী এলাকা এবং এখানে এটা বলতে কোন অসুবিধা নেই যে, বাংলাদেশ থেকেও প্রতিদিন গড়ে ৩০/৪০ জন করে রোগী এই হাসপাতালে চিকিৎসার জন্য আসেন। বর্ডারেও রোগীদের ব্যাপারে সেরকম চেক হয় না। কাজেই এই সমস্ত কথা চিন্তা করে এই হাসপাতালটিকে দ্রুত রেগুলার হাসপাতালে পরিণত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** পরিকল্পনা আছে। প্রায় ৪২ হাজার টাকা স্যাংসান করা হয়েছে আউট-পেসেন্ট ডিপার্টমেন্টকে ইমপ্রুভ করার জন্য। কেন্দ্রীয় সরকার সবশুদ্ধ ১০টি হাসপাতাল সিলেক্ট করতে বলেছিলেন যেগুলিকে ৩০ বেডের করা হবে, সেখানে কেন্দ্রীয় সরকার টাকা দেবেন। বনগাঁ হাসপাতাল তার মধ্যে সিলেকটেড হয়েছে, আমরা নাম পাঠিয়েছি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, যখন অ্যালোপ্যাথি ডাক্তারের অভাব হচ্ছে তখন আয়ুর্বেদী বা হোমিওপ্যাথি ডাক্তার পাঠাবার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** আমাদের অভাব ছিল, কিন্তু ক্রমশঃ ডাক্তার পেতে আমরা শুরু করেছি। সেজন্য প্রথমে আমরা চেষ্টা করছি যারা অ্যালোপ্যাথি ডাক্তার তাদের পাঠাতে। কিন্তু আমাদের যে সিস্টেম রয়েছে ঔষধ পাঠাবার জন্য হোমিওপ্যাথি বা আয়ুর্বেদীতে তার বিশেষ ব্যবস্থা নেই, সেখানে কিছু শর্টফল আছে। কাজেই আমরা প্রথমে চেষ্টা করছি অ্যালোপ্যাথি পাঠাবার জন্য, যদি আমরা এতে সফল হই, তা হলে পরে অ্যালোপ্যাথি এবং হোমিওপ্যাথি পাঠাবার কথা ভাবব।

### কয়লার মূল্যবৃদ্ধি

*২৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮১২।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসানসোল, কলিকাতা, কৃষ্ণনগর এবং রানাঘাটে বর্তমানে জ্বালানী কয়লা কুইন্টাল প্রতি কি দরে বিক্রয় হইতেছে;

(খ) সরকার কি অবগত আছেন যে, কয়লাখনি রাষ্ট্রীয়করণের পর কয়লার মূল্য ক্রমশ বৃদ্ধি পাইতেছে; এবং

(গ) অবগত থাকিলে, কয়লার মূল্যের ঊর্ধ্বগতি রোধ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

[1-40—1-50 p.m.]

**শ্রীকাশীকান্ত মৈত্র:** (ক) উক্ত স্থানগুলিতে জ্বালানী কয়লা কুইন্টাল প্রতি নিম্নোক্ত দরে বিক্রয় হইতেছে:—

(১) আসানসোল—শহরাঞ্চলে ৮ টাকা ৫০ পয়সা। গ্রামাঞ্চলে ১০ টাকা হইতে ১০ টাকা ৫০ পয়সা।

(২) কলিকাতা—১৪ টাকা হইতে ১৫ টাকা।

(৩) কৃষ্ণনগর—১৬ টাকা।

(৪) রাণাঘাট—১৫ টাকা।

(খ) হ্যাঁ।

(গ) সম্প্রতি কোল মাইনস অথরিটি, ভারত কোকিং কোল লিমিটেড, পূর্ব রেলওয়ে এবং কয়লা ব্যবসায়ীদের প্রতিনিধিদের সঙ্গে সম্পাদিত একটি চুক্তিক্রমে স্থির হইয়াছে যে, কলিকাতায় সরকার মনোনীত পাইকারী ব্যবসায়িগণ তিন শ্রেণীর জ্বালানী কয়লা খনিমুখ (পিটহেড) হইতে

মেট্রিক টন প্রতি যথাক্রমে ৪৮ টাকা, ৫৫ টাকা ও ৬০ টাকা দরে পাইবেন। উক্ত দরের সঙ্গে কেন্দ্রীয় বিক্রয় কর, পরিবহণ খরচ, শুল্ক (সেস), মালতোলা ও খালাস করার খরচ, হ্যান্ডলিং খরচ এবং ব্যবসায়িগণের প্রাপ্য মুনাফা যোগ করিয়া জ্বালানী কয়লা খুচরা ব্যবসায়ীদের নিকট মেট্রিক টন প্রতি ৯৭ টাকা ১০ পয়সা দরে বিক্রয় হইবে। খুচরা ব্যবসায়ীরা ঐ দরের সঙ্গে স্থানীয় বিক্রয় কর, পরিবহণ খরচ, হ্যান্ডলিং জনিত ক্ষতি এবং মুনাফাযুক্ত করিয়া কলিকাতার জনসাধারণকে ৪ টাকা ৮০ পয়সা দরে প্রতি ৪০ কিলোগ্রাম কয়লা বিক্রয় করিবে। জেলাগুলিতেও অনুরূপ ব্যবস্থা গ্রহণ করার নির্দেশ দেওয়া হইয়াছে।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, আসানসোলে যেটা সাড়ে আট টাকা সেটা কৃষ্ণনগরে ৬ টাকা, আর রাণাঘাটে ১৫ টাকা। আমি তার কাছে জানতে চাই, এই যে বিরাট ব্যবধান, এই ব্যবধান কি ন্যায়সঙ্গত বলে মনে করেন, এটা বলবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** ব্যবধান নিশ্চয়ই ন্যায়সঙ্গত নয়। আর কয়লার ক্ষেত্রে আমি বিধানসভার সদস্যদের অবহিত করছি যে, দাম বেড়েছে এবং এত দ্রুত দাম বেড়েছে জাতীয়করণ করার পরে যা আমি সত্যই ভাবতে পারি না। এইভাবে চললে অচল অবস্থা হয়ে যাবে, দাম বেড়ে যাবে। সেজন্য মুখ্যমন্ত্রী নিজে এই ব্যাপারে হস্তক্ষেপ করেছেন এবং কাস্টোডিয়ান জেনারেল-এর সঙ্গে আলোচনা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আজই আমি আর একটা টেলিপ্রিন্টার মেসেজ দিল্লীতে কাস্টোডিয়ান জেনারেল এবং অ্যাডিসনাল কাস্টোডিয়ান জেনারেল এর কাছে কলবার্তায় পাঠিয়েছি। কলকাতায় এবং মফঃস্বলে যাতে ট্রাক, লরি করে কয়লা আনা যায় তার জন্য সমস্ত রকম সুযোগ দিতে হবে। মাননীয় সদস্যদের আপনার অনুমতি নিয়ে জানাতে চাই, এটা আমার কাছে উদ্বেগের বিষয় যে, কিছু অভিযোগ আমার কাছে আসছে যে, কিছু কিছু খুচরা ব্যবসায়ী তারা বলেছেন যে ট্রাক এবং লরি যখন পিটহেডস-এ নিয়ে যাচ্ছে, সেখানে এমন ধরনের একটা আমলাতন্ত্রের চক্র গড়ে উঠেছে এবং যার ফলে তারা দিনের পর দিন লরি আটকে রাখছে, ডিটেনসান অব লরি হচ্ছে, ফলে মাল আসছে না। এমনকি তারা ডিপোজিটস নিচ্ছে রোড মুভমেন্ট-এর জন্য। রেলওয়েতে যদি কয়লা আসে, তা হলে আমাদের সুবিধা হবে না। রেলওয়ে-এর সঙ্গে সঙ্গে ট্রাক-এ, লরিতে কয়লা আনা চাই। এই জন্য আজকেও একটা টেলিপ্রিন্টার মেসেজ পাঠিয়েছি যে, এইরকম অভিযোগ আমার কাছে এসেছে, এটা দূর করা দরকার। মফঃস্বল এবং কলকাতায় যাতে ট্রাকে করে কয়লা আসে এবং এই দাম যাতে রক্ষিত হয় তার জন্য ব্যবস্থা করুন।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অলরেডি একটা কথা স্বীকার করেছেন, আমাকে আর প্রশ্ন করতে হয় নি, এটা হল একটা চক্রান্ত এর পেছনে আছে। তা হলে যেসব জায়গায় জাতীয়করণ করা হবে সেইখানেই পেছনে একটা করে চক্রান্ত করে, সেই জাতীয়করণটাকে ডিসক্রেডিটেড করে দেবার চক্রান্ত, তার সঙ্গে ওঁর ডিপার্টমেন্টের অনেক কর্মচারীরাও জড়িত আছেন, সেই সম্পর্কে তাঁর কিছু জানা আছে কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, কয়লার ব্যাপারে একসেপ্ট সাপ্লাই সম্বন্ধে দেখাশোনা ছাড়া খাদ্য দপ্তরের কয়লা সরবরাহ ব্যাপারে ডিরেক্ট কোন রেসপনসিবিলিটি নেই। সুতরাং খাদ্য দপ্তরের এই ব্যাপারে কোন হাত নেই, কোল মাইনস অথরিটি ন্যাশন্যালাইজেশনের পর সমস্ত দায়িত্ব তাদের। সেই জন্য আমাদের ফুড কমিশনার, চিফ সেক্রেটারীকে নিয়ে উচ্চ পর্যায়ে কোল মাইনস অথরিটির ঊর্ধ্বতন অফিসারদের নিয়ে এবং রেলওয়ে অফিসারদের নিয়ে বসে আলোচনা করে একটা ওয়ার্ক আউট ডিটেলস করা হয়েছে, যেটা আমি দিলাম সেখানে ওয়ার্ক আউট করে বলা হয়েছে চার টাকা আশি পয়সার বেশী যাতে দাম না হয় এবং এটা তারা কথা দিয়ে গেছেন মুখ্যমন্ত্রীর কাছে এবং আমাকেও এই বিষয়ে তাঁরা বলে গেছেন যে আমরা এই চুক্তি পালন করবো।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অবশ্য বলছেন বাঁধা দরে আমরা কয়লা পাবো, তার এই কথা দিয়ে গেছেন, কিন্তু আমাদের অভিজ্ঞতা থেকে আমরা বলছি, ওদের বাঁধা দরে আমরা

কয়লা পাবো না। এটা আমাদের অতীত অভিজ্ঞতা থেকে বলছি, কেন না উনি যে চক্রান্তের কথা স্বীকার করেছেন, সেই চক্রান্ত অলরেডি চলছে। এখানে মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যারা চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে ও'রা কি ব্যবস্থা অবলম্বন করার কথা চিন্তা করছেন।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** এটা তো রাজ্যসরকারের এক্তিয়ারভুক্ত নয়, কেন্দ্রীয় সরকারের সংস্থা, সেই অভিযোগ আমার কাছেও এসেছে যে, এইরকম ভাবে ওয়াগন ডিটেনশন হচ্ছে, টাকা জমা নেওয়া হচ্ছে না, যার ফলে রোড মুভমেন্ট হচ্ছে না। রোড মুভমেন্ট না হলে অ্যাভেলিবিলিটি অব কোল কমে যাবে এবং তাতে কনজিউমারদের খুব অসুবিধা হবে, হয়রানি হবে, কষ্ট হবে। সেই জন্য আমরা কেন্দ্রীয় সরকারের যে সংস্থা আছে, তাদের সঙ্গে প্রাথমিক আলোচনা করেছিলাম এবং আজকে সকালবেলা একটা টেলিপ্রিন্টার পাঠিয়েছি। মাননীয় সদস্য যদি চান তা হলে কাল বা পরশুদিন সাইক্লোস্টাইল করে এই হাউসকে অবহিত করার জন্য দিয়ে দেব।

**শ্রীনিতাইপদ ঘোষ:** কয়লা যা ট্রাক করে আসছে, মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, এক শ্রেণীর সরকারী কর্মচারী যারা কোলিয়ারি বা কয়লাখনিতে আছে, তারা ব্যবসাদারদের সঙ্গে যোগাযোগ করে কয়লার পারমিট তারা ব্যাংকের থ্রু দিয়ে কিনে নিচ্ছে এবং কয়লা খনি মালিকরা যা না লাভ করছে, সেই প্রতি টন ১০ টাকা করে নিয়ে সেই কয়লাগাড়িওয়ালাদের বিক্রি করছে এবং পাবলিককে ১০ টাকা করে বেশী বহন করতে হচ্ছে, এটা কি জানেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি স্বীকার করছি, আমাদের কাছেও এই অভিযোগ এসেছে বলে আজকেও আমি আবার টেলিপ্রিন্টার পাঠিয়েছি যে, এইসব অভিযোগ আমাদের কাছে এসেছে এবং এর প্রতিবিধান করা দরকার এবং এইরকম একটা ঘটনা আমাদের নজরে এসেছে বলে আমরা দিল্লীর হস্তক্ষেপ প্রার্থনা করেছি।

**শ্রীনিতাইপদ ঘোষ:** কোলিয়ারীর পিটহেডে টাকা দিয়ে সঙ্গে সঙ্গে কয়লার পার্মিট যাতে দেওয়া হয়, সেই ব্যবস্থা মন্ত্রিমহাশয় করবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি তো এই কথা বললাম যে, আমার টেলিপ্রিন্টারে আমি সেটাও বলেছি, যেমন পিটহেডে ট্রাক এবং লরি নিয়ে ব্যবসায়ীরা যাবেন এবং সেখানে সঙ্গে সঙ্গে যেন টাকা জমা নিয়ে তাদের লরি বা ট্রাককে ডিটেন্ড না করে, যেন ছেড়ে দেওয়া হয়। সেই জন্য দিল্লীকে আমরা অনুরোধ জানিয়েছি।

**শ্রীআনন্দগোপাল মুখোপাধ্যায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, কয়লার গ্রেড অনুযায়ী বিভিন্ন দর আছে এবং ৩৯ টাকা থেকে ৪৭ টাকা পর্যন্ত পার টন যে কয়লার দাম, যেগুলো পিট-হেডের দাম, সেই কয়লা কলকাতা এবং অন্যান্য জায়গায় গিয়ে চার টাকা পঞ্চাশ পয়সা ৪০ কেজির দাম হয় কি করে। যার দাম পিটহেডে কুইন্টাল প্রতি দু টাকার বেশী নয়?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি মাননীয় সদস্যকে জানাচ্ছি, এই সম্বন্ধে ডিটেলস আমাদের কাছে আছে, রেলওয়ে অথোরিটি, কোল মাইনস অথোরিটি, ভারত কোকিং কোল কোম্পানী লিমিটেড এবং আমাদের চিফ সেক্রেটারী ফুড কমিশনার, রেলওয়ে অফিশিয়ালস, সবাই বসে একটা ওয়ার্ক-আউট করা হয়েছে, তাতে ডিটেলস তারা দিয়েছেন, মাননীয় সদস্য বোধ হয় শোনেন নি, সেখানে হ্যান্ডলিং অব লসেস এবং মার্জিন অব প্রফিট অ্যাড করে আমরা দেখেছি ৪ টাকা ৮০ পয়সা ৪০ কেজি বস্তা তারা দিতে পারবেন। এই ডিটেলসটা ওয়ার্কআউট করে আমরা এই এগ্রিমেন্ট করেছি এবং কোলিয়ারি মাইনস অথোরিটি সেই এগ্রিমেন্ট মেনে নিয়েছেন।

[1-50—2-00 p.m.]

**শ্রীআনন্দগোপাল মুখার্জী:** আমি যে পয়েন্টটা পরিষ্কারভাবে জানতে চাচ্ছি, কোল মাইনস অথোরিটি কি বলেছেন বা ভারতীয় কোকিং কোল কি বলেছে সেটা আমাদের কাছে বোধগম্য নয়, আমাদের কাছে বোধগম্য হচ্ছে কয়লার পিটহেডে যা দাম এবং কনজিউমারদের কাছে যে কয়লা যায় তার যে দাম সরকার বলছেন তার পর কুইন্টাল ২ টাকা ৫০ পয়সা এবং হ্যান্ডলিং-এর জন্য লসের হিসাবে এই টাকা দেওয়া যায় কিনা- যদি দেওয়া যায় বলে সরকার মনে করেন, তা হলে ঠিক আছে, কিন্তু আমরা মনে করি যে, এটা দেওয়া যায় না। তাই সরকারকে জিজ্ঞাসা করছি যে, কোল পিটহেড কম দামে কনজিউমারদের কাছে পেঁৗছে দেবার সম্বন্ধে কি করেছেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় শ্রী মুখার্জীর সঙ্গে আমি সম্পূর্ণ একমত, কিন্তু এই দাম যদি পিটহেডে হয়ে থাকে, তা হলে আমরা ৪ টাকা ৮০ পয়সায় কি করে দেব। সেজন্য কোল মাইনস অথরিটি সমস্ত ওয়ার্কআউট করে মার্জিন অফ প্রফিট বাড়িয়ে দিয়ে বলেছে আমরা দিতে পারি। তবে মাননীয় সদস্যর এই বিষয়ে বিশেষ মর্যাদা আছে—তিনি এই বিষয়ে জানেন। সুতরাং তিনি যদি কোন কনস্ট্রাকটিভ সাজেশন দেন, তা হলে আমরা সেটা দেখব এবং যদি তাতে দেখা যায়, তা হলে আমরা নিশ্চয়ই ব্যবস্থা করব।

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** কয়লার ব্যাপারে যে উচ্চ পর্যায়ের আলোচনা চলছে সেই আলোচনাকে পশ্চিমবঙ্গের জনসাধারণের স্বার্থে কার্যকর করবার জন্য একটা বিশেষ কমিটি গঠন করে সেই আলোচনা কি চালাবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমি এটা শ্রী মুখার্জীকে বলছি যে, তিনি যে গুরুত্বপূর্ণ কথা রাখলেন সেটা আমি গ্রহণ করছি। আজকেই এই হাউসের কয়েক জন মাননীয় সদস্যকে নিয়ে আমি কমিটি করব এবং আমি চাই, তারা বসে এটা ঠিক করুন। তিনি এই সাজেশান দিয়েছেন বলে আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীকুমারদীপ্তি সেনগুপ্ত:** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন যে, পশ্চিমবঙ্গে কয়লার জন্য কি উদ্বেগ চলছে। এই অবস্থায় একটা ব্যবস্থা করার জন্য রেলওয়ে মন্ত্রণালয়কে অনুরোধ করে স্পেশাল গুডস ট্রেনের ব্যবস্থা করে তিনি পশ্চিমবঙ্গের কনজিউমারদের সুবিধা করবেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** আমাদের কলকাতায় মাত্র ৪০ হাজার মেঃ টন সফট কোক ১০ রেক করে কয়লা রেকের সাহায্যে আসে, আমাদের ২৪ লক্ষ করে দরকার সেই জন্য আমি জেলা ম্যাজিস্ট্রেটদের বলেছি যে, রোড মুভমেন্টের মত রেলে করে রেকস-এ করে কয়লা আনুন, এটা আমি জানিয়েছি।

**Mr. Speaker:** Starred questions *280 and *286 be taken up together.

### হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের অভাব

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৩।) **শ্রীসুধীরচন্দ্র দাশ:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তারের ঘাটতি কতজন;

(খ) ইহা কি সত্য, এই ঘাটতি পূরণের জন্য উড়িষ্যা প্রদেশ হইতে ডাক্তার আনিবার বিষয় বিবেচনা করা হইতেছে; এবং

(গ) এই সম্পর্কে মেডিক্যাল এসোসিয়েশনের অভিমত কি?

**শ্রীঅজিতকুমার পাঁজা:** (ক) প্রায় ৪২০ জন।

(খ) আপাতত নয়।

(গ) কিছুদিন আগে মেডিক্যাল অ্যাসোসিয়েশন পল্লী স্বাস্থ্যকেন্দ্রে চিকিৎসক নিয়োগের ব্যাপারে সর্বপ্রকার সাহায্যের প্রতিশ্রুতি দিয়াছেন।

### হাসপাতাল, প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার

*২৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন হাসপাতাল, প্রাথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে বর্তমানে কতজন ডাক্তারের অভাব আছে;

(খ) ১৯৭২ সালের জানুয়ারী হইতে ডিসেম্বর পর্যন্ত কতজন নূতন ডাক্তারকে নিয়োগ করা হয়েছে; এবং

(গ) গ্রামাঞ্চলে অধিকসংখ্যক চিকিৎসকদের পাঠাবার জন্য সরকার কি কি ব্যবস্থা করেছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) ৪২০ জন।

(খ) ১২২ জন।

(গ) নিম্নলিখিত ব্যবস্থাসমূহ গ্রহণ করা হয়েছেঃ

(১) স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ক্রমে ক্রমে বৈদ্যুতিক আলো ও উন্নত রাস্তাঘাটের ব্যবস্থা করা হচ্ছে।

(২) যাঁরা দীর্ঘদিন শহরাঞ্চলে কাজ করছেন তাঁদের গ্রামাঞ্চলে কাজ করবার জন্য অধিক হারে বদলির বন্দোবস্ত করা হচ্ছে এবং যাঁরা গ্রামাঞ্চলে কাজ করবার পর শহরাঞ্চলে কাজ করবার জন্য আবেদন করেছেন তাঁদেরও অধিক হারে বদলির বন্দোবস্ত করা হচ্ছে।

(৩) ৩ বৎসর মফঃস্বলে কাজ করেছেন তাঁদের পোস্ট গ্র্যাজুয়েট ট্রেনিং-এ অগ্রাধিকার দেওয়া হয়ে থাকে।

(৪) তা ছাড়া মফঃস্বলে কর্মরত ডাক্তারগণ শারীরিক ও মানসিক সক্ষম থাকলে ৬৫ বৎসর পর্যন্ত পুনর্নিয়োগ করা হয়।

(৫) স্বাস্থ্যকেন্দ্রের গেজেটেড এবং নন-গেজেটেড চিকিৎসকগণকে প্রথমেই যথাক্রমে অন্যূন টাঃ ৬৬৮·৩৫ পয়সা এবং টাঃ ৫৩৮·৩৫ পয়সা মাইনে এবং বিনাভাড়ায় বাসস্থান দেওয়া হয়। শহরাঞ্চলের চিকিৎসকগণকে যথাক্রমে এর চেয়ে ১২৫ টাকা এবং ১০৫ টাকা কম মাইনে দেওয়া হয়।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** ৪২০ জনের এই ঘাটতি কতদিনে পূরণ হবে বলে আশা করছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** আমরা অ্যাড হক অ্যাপয়েন্টমেন্ট করায় ১৬৭ জনকে আমরা অ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়েছিলাম। এর মধ্যে ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত যা রিপোর্ট পেয়েছি তাতে প্রায় ৫৪ জন যোগদান করেছেন। প্রতিদিনই ২-১ জনের জয়েনিং রিপোর্ট আসছে। এ ছাড়া পি এস সি থেকে ৩৫০ জন ডাক্তারের নাম আমাদের দপ্তরে তাঁরা পাঠিয়ে দিয়েছেন ৭ দিন আগে এবং তাঁদের অ্যাপয়েন্টমেন্ট লেটার ইসু করা শুরু হয়ে গেছে। পি এস সি-তে যে আরও ডাক্তার ইন্টারভিউ দিয়েছেন তাঁদের নাম পাঠাতে অনুরোধ করেছি।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** অ্যাপয়েন্টমেন্ট দেওয়া সত্ত্বেও তাঁরা যাচ্ছেন না। সুতরাং পি এস সি থেকে যাঁদের নাম পেয়েছেন তাঁরা যে যাবেন এরকম প্রতিশ্রুতি কি পেয়েছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** প্রতিশ্রুতি ডাক্তারদের কাছ থেকে পাওয়া সম্ভব নয়, কারণ তাদের অ্যাপয়েন্টমেন্ট দেবার জন্য নাম এসেছে। তবে আপনাদের সকলের সহযোগিতায় জনমত সৃষ্টি হওয়ায় এখন তাঁরা গ্রামে যেতে চাইছেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আপনি (গ) প্রশ্নের উত্তরে বলেছেন "মফঃস্বলে কর্মরত ডাক্তারগণ শারীরিক ও মানসিক সক্ষম থাকিলে ৬৫ বৎসর পর্যন্ত পুনর্নিয়োগ করা হয়।" এ পর্যন্ত এ ধরনের কতজনকে পুনর্নিয়োগ করা হয়েছে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** নোটিস চাই।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** প্রত্যেকটি স্বাস্থ্য ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারদের কোয়ার্টার্স আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** অধিকাংশ জায়গায় আছে, কোথাও নেই বলে কোন কমপ্লেন আসে নি।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** ৬৫ বছর পর্যন্ত শারীরিক সক্ষম আছেন বলে এ পর্যন্ত কতজন দরখাস্ত করেছেন?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** এরকম প্রতিদিনই আসে। ফিসিক্যালি সাউন্ড অ্যান্ড মেন্টালি এলার্ট যাঁরা তাঁদের যখন রিটায়ারিং এজ আসে তখন তাঁরা দরখাস্ত করেন এবং প্রতিদিনই আমরা ৪-৫ জনকে অ্যালাউ করছি।

**ডাঃ এ এম ও গণিঃ** গ্রামে যাঁরা ৩-৪ বছর কাজ করেছেন তাঁদের পোস্ট গ্র্যাজুয়েট ট্রেনিং এবং টিচিং লাইন-এ যাবার অগ্রাধিকার দেবার যে নিয়ম ছিল সেটা কি আছে?

[2-00—2-10 p.m.]

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** সেই আইন যেটা ছিল এই সরকার আসার আগে সেই আইনটা উঠিয়ে দেওয়া হয়েছে। এই সরকার আসার পর আবার আইন বলবৎ করা হয়েছে।

**শ্রীসুকুমার বন্দোপাধ্যায়ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রিমহাশয় জানাবেন কি, কলকাতায় অনেক ডাক্তার আছেন যাঁরা আদৌ কোনদিন বাইরে যান নি, এইরকম ডাক্তারের কোন তালিকা আপনার কাছে আছে কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** তালিকা আমরা প্রস্তুত করেছি, এইরকম অনেক ডাক্তার আছে।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** পাবলিক সার্ভিস কমিশন থেকে যে কয়জনকে অ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন তার কতজন গ্রামে জয়েন করেছেন বলতে পারেন কি?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** বলা সম্ভব নয়। ৩৫০ জনের নাম যেটা পাঠিয়েছেন পাবলিক সার্ভিস কমিশনের অ্যাডভার্টাইজমেন্টে লেখা ছিল ওনলি ফর রুর‍্যাল সার্ভিস, সুতরাং ৩৫০ জন যখন ইন্টারভিউ দিয়েছেন এবং যখন সিলেকটেড হয়ে নাম এসেছে তখন আমরা ৩৫০ জনকে অ্যাপয়েন্টমেন্ট লেটার পাঠাব, কতজন জয়েন করবে এখন বলতে পারব না।

**Mr. Speaker:** Question hour is over.

### খাদ্য গুদাম তালা বন্ধ

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৭২ সালের মার্চ হইতে ডিসেম্বরের মধ্যে খাওয়ার অযোগ্য বিবেচনায় কোন খাদ্য গুদাম সরকার তালা বন্ধ করেছিলেন কি,

(খ) করিয়া থাকিলে, এরূপ গুদামের সংখ্যা কত; এবং

(গ) সেই খাদ্য এখন কি অবস্থায় আছে?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** (ক) এবং (খ) খাদ্য নিগমের কাশীপুরস্থিত দুইটি গুদামে (যথা গুদাম নং ১৮ এবং ৩১) মজুত খাদ্যশস্যের মানের নিকর্ষ ও তৎসম্পর্কিত অভিযোগ সম্পর্কে সরকার অবহিত হওয়ায় গত মার্চ মাসে ঐ দুইটি গুদাম সীল করিয়াছিলেন।

(গ) যথাযথ পরীক্ষার পর ঐ গুদাম দুইটির মধ্যে যেসব খাদ্যশস্য পাওয়া গিয়াছিল তারা নিম্নরূপঃ---

৪,৩২৮ ৬,৬৭১-১০.৯৯৯ বস্তা ভাল চাল, ৫৮০ বস্তা নিম্ন মানের চাল, ১,৩৮৩ বস্তা অপরিষ্কার চাল, ৭৮ বস্তা জমাট বাঁধা বা ডেলা বাঁধা চাল, ৪২ বস্তা ঝাড়ু দেওয়া আবর্জনা সহ চাল (রাইস সুইপিংস), ৪৯ বস্তা ভাল গম, এবং ৪০ বস্তা জমাট বাঁধা বা ডেলা বাঁধা গম।

১০.৯৯৯ বস্তা ভাল চাল যথাযথ বণ্টন করা হইয়াছিল। ৫৮০ বস্তা নিম্ন মানের চাল পুনর্ছাটাই করার পর এবং ১,০১৬ বস্তা অপরিষ্কার চাল সম্পূর্ণরূপে ঝাড়াই ও পরিষ্কার করার পর কোয়ালিটি কন্ট্রোল অফিসারদের অনুমোদনের পর তাহা বণ্টন করা হইয়াছিল। অবশিষ্ট ৩৬৭ বস্তা অপরিষ্কার চাল বণ্টনের উদ্দেশ্যে ঝাড়াই ও পরিষ্কার করা হইতেছে। এ ছাড়া ৭৮ বস্তা জমাট বাঁধা বা ডেলা বাঁধা চাল সহ ৪২ বস্তা ঝাড় দেওয়া আবর্জনা সহ চাল (রাইস সুইপিংস) পশুপালন বিভাগ মারফত পশুখাদ্য হিসাবে ব্যবহারের জন্য পৃথক গুদামে রাখা হইয়াছে।

ইহা ব্যতীত ৪৯ বস্তা ভাল গম যথাযথ বণ্টন করা হইয়াছে এবং ৪০ বস্তা জমাট বাঁধা বা ডেলা বাঁধা গম পশুপালন বিভাগ মারফত পশুখাদ্য হিসাবে ব্যবহারের জন্য পৃথক গুদামে রাখা আছে।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** এই যে তদন্ত করা হয়েছিল এই বিষয়ে যারা যারা জড়িত ছিলেন তাঁদের সম্পর্কে সরকার কোন ব্যবস্থা অবলম্বন করেছেন কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, চাল বা গম যা আমরা পাই সেটা খাদ্য কর্পোরেশানের কাছ থেকে পাই এবং সেটা খাদ্য কর্পোরেশানের গুদামে, স্টোরিং এজেন্টের গুদামে থাকে এবং সেখানে খাদ্য কর্পোরেশানের অফিসার আছেন এবং খাদ্য দপ্তরের অফিসার আছেন। আমরা এই অভিযোগ পাওয়ার পর তদন্ত করে গুদাম সিজ করি। বিভিন্ন গুদাম সিজ করার পর পরীক্ষা-নিরীক্ষা করার পর, আমি ব্যক্তিগতভাবে নিজেও সেখানে ছিলাম, তারপর তদন্ত কমিশন করেছি। কমিশন এন সি রায়ের সভাপতিত্বে গঠিত হয়, তাতে এই বিধানসভার দুজন সদস্য শ্রীপঙ্কজ ব্যানার্জী এবং শ্রীনরেশচন্দ্র চাকি ছিলেন।

শ্রীআমজাদ আলি রাজ্যসভার সদস্য এবং শ্রী এন সি রায় চেয়ারম্যান। তাঁদের যে রাইস এনকোয়ারী অ্যান্ড কোয়ালিটি কন্ট্রোল রিপোর্ট সেটা হাউসে ডিস্ট্রিবিউট করেছি এবং তাতে আপনারা দেখতে পাবেন সেখানে কি অভিযোগ করেছে। তাঁরা বলেছেন যে, খাদ্য কর্পোরেশন থেকে নিম্ন মানের চাল পাওয়া যাচ্ছে এবং তার জন্য তাঁরা কতগুলি রিকমেন্ডেসন করেছেন। আমরা দিল্লীতে সেটা পাঠিয়েছি এবং দিল্লীতে যে মুখ্যমন্ত্রী সম্মেলন হল তাতে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় এন সি রায় এনকোয়ারী কমিশনের রিপোর্ট শুনিয়েছেন এবং প্রধানমন্ত্রীর হাতে সেটা দিয়েছেন। খাদ্য দপ্তরের অফিসারদের এই নিম্নমানের চাল আনার ব্যাপারে কোন দায়িত্ব নেই।

**Shri A. H. Besterwitch:** The Roy Committee in their report stated that the foodgrains in these godowns were unfit for human consumption. Will the Hon'ble Minister let us know the fact?

**Shri Kashi Kanta Maitra:** In reply to the question put by the honourable Member, I may add that the Roy Committee has made certain observations and remarks, but the Roy Committee has not made any such bold statement that whatever quantities are kept or stored in the Food Corporation godowns are all unfit for human consumption.

**Shri A. H. Besterwitch:** According to the Hon'ble Minister's statement, there was certain amount of food stuff, unfit for human consumption. Will the Hon'ble Minister state whether that very same stuff which was found unfit for human consumption are being distributed in the ration shops in Calcutta?

**Shri Kashi Kanta Maitra:** Possibly as I answered in Bengali, in reply to the question put by my honourable friend Shri Timir Baran Bhaduri, my friend Shri A. H. Besterwitch did not follow the answer. I have stated that whatever was found after sealing, was thoroghly examined by the Quality Control Officer and other officers of the Inspectorate staff of the Food Corporation of India and the Food and Supplies Department. Only such stocks as were found unfit for human consumption were only sold for distribution to the Animal Husbandry Directorate to be used for cattle feed. But, regarding the remaining stocks which were found suitable for human consumption after cleaning and after re-conditioning, they were made available to the ration shops for public distribution.

**Shri A. H. Besterwitch:** Is the Hon'ble Minister aware that these bad stocks, which were for Animal Husbandry, have been distributed or passed over in the shops for human consumption.

**Shri Kashi Kanta Maitra:** I repudiate this allegation. It is not correct. It is untrue.

**শ্রীনিতাইপদ সরকারঃ** মন্ত্রিমহাশয় গত বিধানসভায় বলেছিলেন যে, এফ সি আই-র সঙ্গে তাঁর আলোচনা হয়েছে যাতে বাংলাদেশে ভাল চাল দেয়। এই ব্যাপারে আপনি সুনির্দিষ্টভাবে বলতে পারেন কি যে, এফ সি আই বর্তমানে আমাদের এখানে ভাল চাল সরবরাহ করছে কিনা?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** আমাদের পাবলিক ডিস্ট্রিবিউসন সিস্টেমে রেশনে বিধিবদ্ধ এলাকায় ১০ লক্ষ টন চাল লাগে এবং তার মধ্যে আমাদের গত বছর প্রোকিওর্ড হয়েছে সিদ্ধ চাল সওয়া দু লক্ষ টন। আরও যে সাড়ে সাত-আট লক্ষ টন চাল আমাদের প্রয়োজন সেটা আমাদের আনতে হয় পাঞ্জাব এবং হরিয়ানা থেকে। সেখানে আতপ চাল তৈরী হয়। আমরা যেটা কেন্দ্রীয় খাদ্য দপ্তর

থেকে পাই তার প্রায় শতকরা ৭৫ ভাগ আতপ চাল। এই ব্যাপারে আমাদের কেন্দ্রীয় সরকারের সঙ্গে লেখালেখি হয়েছে।" এই সরকার আসার আগে এই ব্যাপার নিয়ে এরকম জিনিস আর কখনও আগে হয় নি। আমরা কেন্দ্রীয় মন্ত্রকের কাছে প্রস্তাব দিয়েছি যে, পাঞ্জাব এবং হরিয়ানা আতপ চালের বদলে যাতে সিদ্ধ চাল করতে পারে এবং তার জন্য আমরা দু টাকা বেশী দিয়েও সেটা পেতে চাই। পাঞ্জাব এবং হরিয়ানার মুখ্যমন্ত্রীরা আমাদের প্রস্তাব গ্রহণ করেছেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের অর্থ দপ্তর আমাদের সেই প্রস্তাব নামঞ্জুর করেছেন। আমাদের সেন্ট্রাল ফুড মিনিস্ট্রি পশ্চিমবাংলার প্রস্তাব মেনে নিয়েছেন এবং খাদ্যমন্ত্রী আমাদের জানিয়েছেন যে, তাঁরা ক্যাবিনেটের কাছে প্রস্তাব করবেন পশ্চিমবঙ্গ সরকারের সিদ্ধ চালের ব্যাপারে যে প্রস্তাব আছে সেটা যেন মঞ্জুর করা হয়।

2-10—2-20 p.m.]

**শ্রীনিতাইপদ সরকার:** স্যার, আমি আজ চাল এখানে নিয়ে এসেছি, আমাদের রেশনের দোকানের নম্বর হচ্ছে ৮২৮, সেখান থেকে এই চাল সরবরাহ করা হয়েছে, এর মধ্যে পোকা এবং কাঁকড় এবং খাওয়ার অনুপযুক্ত। আজকে সকাল বেলায় খেতে বসে ভাত খাওয়া যায় নি। আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে এই চাল দিচ্ছি যাতে উনি দেখেন যে, খাদ্য দপ্তরের মাধ্যমে এইরকম চাল যাতে না দেওয়া হয় তার জন্য তিনি কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** স্যার, আমি মাননীয় সদস্যকে সবিনয়ে বলতে চাই, আমরা এই সরকারে আসার পর চালের কোয়ালিটি ইমপ্রুভ করবার জন্য যত ব্যবস্থা নিয়েছি আজ পর্যন্ত কোন সরকার তা নেন নি। এই ব্যাপারে রাজ্যসরকার সম্পূর্ণ অসহায়। আমাদের কেবল নিজের চেষ্টার উপরে ভাল চাল আসবে না। খাদ্যমন্ত্রী হিসাবে আমি বলব এবং কোন মাননীয় সদস্য বলবে না যে, এই পরিস্থিতিতে কেন্দ্র হয় সিদ্ধ চাল দিন, নতুবা আমরা আতপ চাল নেব না। কোন খাদ্যমন্ত্রী অথবা বিধানসভার কোন সদস্য একথা বলতে পারবেন না। চালের কোয়ালিটি খারাপ আমি মন্ত্রী হিসাবে বারবার স্বীকার করেছি। তা দূর করবার জন্য আমি চেষ্টা করছি, তবে এই কথা নিতাইবাবুকে বলব যে, যুক্তফ্রন্ট-এর আমলে ১৯৬৭--১৯৬৮, কি ১৯৬৯—১৯৭০ কি ১৯৭১ সালে দাদখানি চাল বা দিনাজপুর-এর কাঠারীভোগ বা পাঞ্জাবের বাসমতী চাল সরবরাহ করা হত না, এই চালই সরবরাহ করা হত। আমি এখানে বসে ঘোষণা করে দিলাম যে, আগামী সপ্তাহ থেকে ভাল সিদ্ধ চাল আসবে, তা হলেই আসবে না। তবে আমরা আপ্রাণ চেষ্টা করছি এবং বার বার বলছি, রাজ্যসরকারের পক্ষ থেকে যে যা কিছু করা সম্ভব সবই আমরা করছি।

**শ্রীকানাই ভৌমিক:** যুক্তফ্রন্ট-এর আমলে যে চাল সরবরাহ করা হত তার থেকে এখন পর্যন্ত তিনি ভাল চাল সরবরাহ করতে পারেন নি এটা কি ঠিক?

**শ্রীকাশীকান্ত মৈত্র:** পশ্চিমবাংলায় যে চাল হয় তার পরিমাণ ২ লাখ সোয়া দুই লাখ টন শুধু কলকাতায় প্রতি মাসে রেশনের মাধ্যমে লাগে ৩৭ হাজার মেট্রিক টন চাল। শুধু যদি আমরা কলকাতায় সিদ্ধ চাল দিতাম, তা হলে তিন মাসের বেশী দিতে পারতাম না। সেই জন্য আমরা অর্ধেক মফঃস্বলে দিই আর অর্ধেক কলকাতায় দিই। সিদ্ধ চাল সমবণ্টন করে গ্রামবাংলায় এবং কলকাতায় দেবার চেষ্টা করি। আর বাকি চাল আসে পাঞ্জাব আর হরিয়ানা থেকে, তার উপর আমাদের কোন নিয়ন্ত্রণ নাই। যুক্তফ্রন্টের আমলে যে আতপ চাল আসত, আজকেও সেই আতপ চাল আসছে। আতপ চালের চেহারা আজকে হঠাৎ খারাপ হয়ে যায় নি বা ভাল হয়ে যায় নি।

## SHORT NOTICE STARRED QUESTIONS

### (to which oral answers were given.)

### Mustard Oil

*9. (Short Notice.) (Admitted question No. *1297.) **Dr. Ramendra Nath Dutt:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if it is a fact that Banaspati Industry in the country has started producing refined mustard oil from local mustard seed;

(b) if so, whether the price of mustard oil has suddenly jumped up in the market as a result of such decision taken by the Banaspati Industry; and

(c) the steps taken by the Government in this regard?

**Shri Kashi Kanta Maitra:** (a) Yes.

(b) Yes.

(c) The matter has been taken up with the Government of India.

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়, সেন্ট্রাল গভর্নমেন্টের কাছে কি লিখেছেন সেটা দয়া করে আমাদের জানাবেন কি? এই যে এখানে বলা হয়েছে দি ম্যাটার...........

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যকে ধন্যবাদ যে তিনি খুব দ্রুততার সঙ্গে প্রশ্নটা তুলেছেন। এবং সংবাদপত্রকে আমরা ধন্যবাদ দিই, কারণ পরশুদিন সংবাদপত্রে এটি বের হয় যে পশ্চিমবাংলায় এবং গুজরাটে শুধু বনস্পতি শিল্পে যারা ডালডা তৈরি করে তারা মাস্টার্ড সিড অর্থাৎ সর্ষের তেল একটা রিফাইন সর্ষের তেল তৈরি করছেন। সেই রিফাইন সর্ষের তেল করার ফলে দেখা যাচ্ছে বাজারে সর্ষের তেলের দাম তারা বাড়িয়ে দিয়েছেন। এই তেলের দাম কিলো প্রতি ৬·৫০, ৬·৭৫ করে দাম পড়ছে। টিনে রিফাইন তেল যেটা নতুন তৈরি করছে তার দাম বেড়ে গেছে এটা জানবার সঙ্গে সঙ্গে দিল্লীতে ভারপ্রাপ্ত মন্ত্রীকে টেলিপ্রিন্টার পাঠিয়েছি।

এই ব্যাপারে দিল্লীতে ভারপ্রাপ্ত মন্ত্রীকে টেলিপ্রিন্টার মেসেজ পাঠিয়েছি। তাতে বলেছি যে, পশ্চিমবঙ্গ এটা আদৌ সমর্থন করে না। গুজরাট এবং মহারাষ্ট্রে বনস্পতি শিল্পে যারা নিযুক্ত আছে, তারা যেন সর্ষের বীজ নিয়ে রিফাইন মাস্টার্ড অয়েল না করতে পারে। এটা করলে দুই দিকে ক্ষতি হবে। এক দিকে কনজুমার্স অন্য দিকে ক্রেতাসাধারণ, তাদের বেশী দাম দিয়ে কিনতে হবে। দ্বিতীয়তঃ পশ্চিমবাংলায় যে সমস্ত তেলের কল আছে তাদের সঙ্কট দেখা দেবে। তেলের কলগুলি বাজার থেকে স্কুইজ আউট হয়ে যাবে। এই দুই দিক বিবেচনা করে দিল্লীতে কড়া চিঠি পাঠিয়েছি—গুজরাট, মহারাষ্ট্র বা কলকাতার কোন বনস্পতি শিল্পকে যেন রিফাইন মাস্টার্ড অয়েল করতে না দেওয়া হয়। তাঁদের কাছে এই আবেদন জানিয়েছি।

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** আপনি যে মেসেজ পাঠিয়েছেন, সেটা কি এই হাউসে পড়ে শোনাতে পারেন?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** স্পীকার মহাশয় অনুমতি দিলেই পড়তে পারি।

**Mr. Speaker:** That can be placed on the table of the Library. It may take much time to read the details.

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এক পাতা আছে।

**Mr. Speaker:** Then you can read it.

**Shri Kashi Kanta Maitra:** From Food Minister, West Bengal to F. A. Ahmed, Union Minister, Food and Agriculture.

It has been reported that Banaspati manufacturers in Gujerat and some other States have started producing refined mustard oil from indigenous mustard seeds and marketing it as such at Rs. 108 per tin of fifteen and a half kilograms. We further understand that Government of India are being approached by Banaspati industry for permission to use refined mustard oil as an ingredient for manufacture of Banaspati. Mustard oil is the staple edible oil in West Bengal and is the main cooking medium in the State. As a result of large scale purchase of mustard seed by Banaspati manufacturers supply in the Calcutta market has sharply come down from average daily arrival of 5,000 bags last year to 2,000 bags this year. This has adversely affected the prices of mustard seed and oil which have registered, consequent upon such decision by Banaspati industry, a sharp rise in the State. This cannot but be viewed with grave concern particularly because production of mustard seeds this year has been considerably higher than last year. Nothing

would be more unfortunate than shooting up of price of mustard oil in a year of increased production. Mustard oil mills industry in West Bengal will be hard hit and there will be hardship on the consumers in this State unless immediate steps are taken to ban manufacture of refined mustard oil by Banaspati industry. This tendency, if not immediately checked, will squeeze out oil mill industry out of existence ultimately resulting also in further unemployment. Food Commissioner, Government of West Bengal, has already sent a teleprinter message (No. so and so) in this connection to the Food Secretary, Ministry of Food and Agriculture, Krishi Bhawan, requesting immediate issuance of order banning manufacture of refined mustard oil as also preventing the said industry from using mustard oil as an ingredient of Banaspati. When Government of India in co-operation with the State Government have declared its firm resolve to hold the price line of all essential commodities, it would be in the fitness of things for the Central Government to come in the aid of the State Government and stop the manufacture of refined mustard oil and to use the same for the manufacture of Banaspati. The oil mills of West Bengal are small industries and small industries require protection from Government in all possible ways.

**ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** এই মাস্টার্ড সীডস যাতে আমাদের এখানেও কেউ অন্যভাবে ইউজ করতে না পারেন, তার জন্য কোন ব্যবস্থা আপনি করেছেন কি?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** এই ব্যাপারে দিল্লী যদি আগেই অনুমতি দিয়ে দেন, তা হলে তো মুশকিল। তাই দিল্লীতে বলেছি যাতে এটা তাঁরা না করতে পারেন, অ্যাট ওয়ান্স্ কেন্দ্র সরকার তা বন্ধ করেন।

**শ্রীবিশ্বনাথ মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যদি এখনি এর উত্তর দেন আমি একটি প্রস্তাব করতে চাই, আমার প্রস্তাবটা এই আইনসভায় সর্বসম্মতভাবে পাস করতে কয়েক মিনিট লাগবে। সেটা হল এই অবিলম্বে এই মাস্টার্ড অয়েল রিফাইন করা যাতে বন্ধ করা হয় তার জন্য কি আমরা একটা সর্বসম্মত প্রস্তাব এখান থেকে এখনই গ্রহণ করতে পারি না?

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** খুব ভাল কথা। আপনারা সকলে বসে এই সম্পর্কে প্রস্তাব পাস করবার জন্য একটি দিন ঠিক করুন।

## STARRED QUESTIONS
### (to which answers were laid on the table)

### স্টেট করপোরেশন গঠন

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, নিত্য প্রয়োজনীয় দ্রব্যের সরবরাহ বজায় রাখিতে রাজ্য সরকার যে স্টেট কর্পোরেশন তৈয়ারীর জন্য উদ্যোগী হইয়াছিলেন তাহা বর্তমানে কি অবস্থায় আছে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** তেল, ডাল, চিনি, লবণ, মশলা ইত্যাদি নিত্য-প্রয়োজনীয় দ্রব্যের উৎপাদনে পশ্চিমবাংলা ঘাটতি রাজ্য। সুতরাং ঐ সব দ্রব্য প্রচুর পরিমাণে অন্য রাজ্য হইতে এই রাজ্যে আমদানি করিতে হয়। এই আমদানি বাণিজ্যের অধিকাংশই নিয়ন্ত্রিত হয় সীমিতসংখ্যক ব্যবসায়ী দ্বারা। কিছু মুনাফালোভী মজুতদার ও ফাটকাবাজ ব্যবসায়ীর কারসাজিতে এবং অর্থ ও যানবাহন ইত্যাদির স্বল্পতার জন্য এ রাজ্যে প্রায়ই নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম বাড়িয়া যায়। যেহেতু এইসব দ্রব্যের উৎপাদন-কেন্দ্রের উপর এই রাজ্যের কোন নিয়ন্ত্রণ নাই সেইজন্য এই রাজ্যের ঐসব দ্রব্যের নানা রকম সরকারী নিয়ন্ত্রণ করিয়াও বিশেষ কোন ফল পাওয়া যায় নাই।

এইসব কারণ বিবেচনা করিয়া রাজ্যসরকার এই রাজ্যে তেল, ডাল, চিনি, মশলা ইত্যাদি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের আমদানি ও ন্যায্যমূল্যে বিক্রয়ের জন্য একটি "রাজ্য খাদ্য করপোরেশন" গঠনের প্রস্তাব করিয়া কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী শ্রীফকরুদ্দিন আলী আহমেদ এবং কেন্দ্রীয় যোজনা-মন্ত্রী শ্রী ডি পি ধর-এর নিকট গত ১২ই সেপ্টেম্বর, ১৯৭২ তারিখে পত্র দিয়াছেন, কিন্ত

আজ পর্যন্ত এই ব্যাপারে কয়েকবার তাগিদ দেওয়া সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের কোন সিদ্ধান্ত পাওয়া যায় নাই।

### শিল্পসমূহে ওভারটাইম বন্ধের পরিকল্পনা

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৮।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গের শিল্প সমূহে ওভারটাইম কাজ বন্ধের দ্বারা ও কারখানা সমূহে অতিরিক্ত শিফ্‌ট চালু করিলে কত লোকের কর্মসংস্থান সম্ভব এ বিষয়ে সরকারের কোন তথ্য থাকিলে তাহা কি,

(খ) ওভারটাইম কাজ বন্ধ ও অতিরিক্ত শিফ্‌ট চালু করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

(গ) পরিকল্পনা থাকিলে, তাহা কতদিনে বাস্তবরূপ লাভ করিবে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না, কোন তথ্য নাই।

(খ) ওভারটাইম বন্ধ বা অতিরিক্ত শিফট চালু করিবার কোন পরিকল্পনা সরকারের নাই।

(গ) প্রশ্ন উঠে না।

### Licence for Husking Machine

***274.** (Admitted question No. *205.) **Shri Gangadhar Pramanick:** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) if there is any proposal for issuing new licence for husking machines;

(b) if so, how many such licences will be issued in each subdivision;

(c) whether any quota for such licence will be fixed for Scheduled Castes and Scheduled Tribes; and

(d) if so, what is the percentage?

**The Minister for Food and Supplies Department:** (a) The State Government has decided to allow issue of fresh licences for paddy-husking machines in different districts in a very restrictive manner under certain conditions, which are: –

(i) No new licences should be issued within a belt of three kilometres along and inside the inter-State and international border and within a belt of three kilometres on either side of the district border;

(ii) Additional new licences may be issued only in any area where there is genuine demand and in districts where the rice-milling industry is not organised or where there are no rice-mills;

(iii) The number of additional licences in surplus districts and in the districts which have already a large number of unlicensed husking machines, should be kept down to the minimum;

(iv) All statutory conditions as provided in the Rice-Milling Industry (Regulation) Act, 1953, as amended, and the Rules made thereunder will necessarily have to be adhered to.

(v) Recommendations for grant of new licences should be made in such a manner as not to jeopardise the State Government's paddy procurement programme, due regard being had to the suitability of location.

(b) The State Government has set up a Husking Mills Advisory Committee with officials and non-officials including M.L.A.s for screening of individual applications and making recommendations. The recommendations of the Committee are awaited.

(c) No.

(d) Does not arise.

**মোহনপুর ব্লকে দ্বিতীয় সাবসিডিয়ারী হেল্থ সেন্টার**

***২৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬০।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-
াশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার মোহনপুর ব্লকের দ্বিতীয় সাবসিডিয়ারী হেল্থ সেন্টার-এর স্থান নির্বাচন কার্য শেষ হইয়াছে কিনা; এবং

(খ) হইয়া থাকিলে, কোন স্থানে উক্ত স্বাস্থ্য কেন্দ্র হইবে বলিয়া স্থির হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কয়েকটি শর্ত সাপেক্ষে হয়েছে।

(খ) গোটসান্দা মৌজায়।

**পল্লী অঞ্চলে রেশন মারফৎ চাউল ও আটা সরবরাহ**

***২৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯।) **শ্রীশীশ মহম্মদঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের
্রমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পল্লী অঞ্চলে সপ্তাহে মাথা পিছু কি পরিমাণ চাউল ও আটা রেশন মারফৎ দেওয়া হইতেছে;

(খ) ইহা কি সত্য যে, পল্লী অঞ্চলে রেশনে সর্বত্র গম দেওয়া হইতেছে না, এবং

(গ) সত্য হইলে, ইহার কারণ কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে সংশোধিত রেশনিং এলাকায় ও 'খ' শ্রেণীর কার্ড হোল্ডারগণ সপ্তাহে মাথাপিছু ৭০০ গ্রাম করিয়া এবং 'গ' শ্রেণীর ' হোল্ডারগণ সপ্তাহে মাথাপিছু ৫০০ গ্রাম করিয়া চাউল পাওয়ার অধিকারী। দার্জিলিং ার পার্বত্য মহকুমাগুলিতে সর্বশ্রেণীর কার্ড হোল্ডারগণ উক্ত চাউল সাপ্তাহিক মাথাপিছু ০ গ্রাম করিয়া পাওয়ার অধিকারী। কিন্তু বর্তমানে সংশোধিত রেশন এলাকায় সর্বত্রই লমাত্র নিম্নবর্ণিত কার্ড হোল্ডারগণকে চাউল বণ্টন করা হয়ঃ

(১) সমস্ত 'ক' শ্রেণীর কার্ড হোল্ডারগণ,

(২) দার্জিলিং জেলার পার্বত্য মহকুমার সর্বশ্রেণীর কার্ড হোল্ডারগণ,

(৩) খরাক্লিষ্ট নদিয়া জেলার 'ক', 'খ' ও 'গ' শ্রেণীর কার্ড হোল্ডারগণ, এবং

(৪) বর্ধমান জেলার পূর্বস্থলী ১নং ব্লকে ব্যাপক শস্য হানি হওয়ায় ঐ এলাকার 'ক' ও 'খ' শ্রেণীর কার্ড হোল্ডারগণ।

ইহা ব্যতীত সংশোধিত রেশনিং এলাকার সকলেই সাপ্তাহিক মাথাপিছু ১,০০০ গ্রাম গম/গমজাত দ্রব্য পাওয়ার অধিকারী।

অপ্রাপ্তবয়স্কদের ক্ষেত্রে উপরোক্ত হারের অর্ধেক পরিমাণ চাউল এবং গম/গমজাত দ্রব্য য়া হয়।

(খ) ও (গ) কেন্দ্রীয় সরকার রাজ্যের গমের বরাদ্দ বহুল পরিমাণে হ্রাস করায় সংশোধিত নিং এলাকায় সমস্ত কার্ড হোল্ডারগণকে গম দেওয়া সম্ভবপর হইতেছে না।

**কলিকাতা ও মফঃস্বল হাসপাতালে রুগীদের ঔষধ ও পথ্যবাবত খরচের তারতম্য**

***২৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৩।) **শ্রীশরৎ দাসঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় গ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা হাসপাতালগুলিতে (১) 'আউটডোর' রুগীদের গড়ে কত মূল্যের ঔষধ সরবরাহ করিবার ব্যবস্থা, ও (২) 'ইনডোর' রুগীদের প্রতি গড়ে কত মূল্যের ঔষধ ও খাদ্য সরবরাহ করিবার ব্যবস্থা আছে;

(খ) মফঃস্বলের হাসপাতালগুলিতে রুগী প্রতি 'আউটডোর'-এ ঔষধ ও 'ইনডোর'-এ ঔষধ ও খাদ্য কত মূল্যের সরবরাহ করিবার ব্যবস্থা আছে; এবং

(গ) কলিকাতা ও মফঃস্বলের 'আউটডোর' ও 'ইনডোর' রুগীদের খরচের মধ্যে কোন তারতম্য আছে কিনা এবং থাকিলে তাহার কারণ কি?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) (১) রোগীপ্রতি গড়ে প্রতিদিনের ঔষধ বাবত ২৫ পয়সা।

(২) সাধারণ ঔষধ—অধিকৃত শয্যাপ্রতি দিনে ১·০০ টাকা; বিশেষ ঔষধ—প্রয়োজন অনুযায়ী।

খাদ্য—অধিকৃত শয্যাপ্রতি সাধারণ রোগী দিনে ২·৫০ টাকা, এবং টি বি রোগী দিনে ৩·০০ টাকা।

(খ) উপরে বর্ণিত হারে।

(গ) কোন তারতম্য নেই।

## নন্-সিরিয়াল এসেনসিয়াল কমোডিটি ডাইরেক্টোরেট

*২৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪৪।) **শ্রীমতী ইলা মিত্রঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নন্-সিরিয়াল এসেনসিয়াল কমোডিটি ডাইরেক্টোরেট নামে একটি পৃথক ডাইরেক্টোরেট খোলা হয়েছে, এবং

(খ) সত্য হইলে, (১) ইহার কারণ কি; এবং (২) ইহার ডিরেক্টর বর্তমানে কে আছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) তণ্ডুলজাতীয় নয় এরূপ কিছু কিছু নিত্যপ্রয়োজনীয় খাদ্যদ্রব্য, যথা ডাল, লবণ, মশলা, সরিষা বীজ, সরিষা তৈল এবং অন্যান্য ভক্ষণীয় তৈল (এডিবল্ অয়েল) ইত্যাদি পশ্চিমবঙ্গে উৎপাদন হয় না বলিলেই চলে। স্বভাবতঃ এই সমস্ত দ্রব্যের সরবরাহের জন্য পশ্চিমবঙ্গকে পুরাপুরি অন্য রাজ্যের উপর নির্ভর করিতে হয়। সরবরাহের উৎস এই রাজ্যে না থাকায় বরাবরই এই রাজ্যে এই সমস্ত দ্রব্যের কিছু অভাব থাকিয়া যায় এবং মূল্যও কিছু বেশি থাকে। সেই সঙ্গে দুর্নীতিপরায়ণ ব্যবসায়ীদের মুনাফা লুটিবার সুযোগও অব্যাহত থাকে। এই ব্যবস্থাকে আয়ত্তে আনিবার উদ্দেশ্যে রাজ্যসরকার সরকারী পর্যায়ে এই সমস্ত দ্রব্যের সংগ্রহ ও সরবরাহের দায়িত্ব যথাসম্ভব গ্রহণ করিবার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন। এই সিদ্ধান্তকে সুষ্ঠুভাবে কার্যকর করিবার জন্যই নন-সিরিয়েল এসেনশিয়াল কমডিটিস নামে একটি পৃথক ডাইরেকটরেট খোলা হইয়াছে।

(খ) (২) শ্রীপি কে সেনগুপ্ত।

## ডিগ্রি টি বি স্যানাটোরিয়াম

*২৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৪।) **শ্রীসরোজ রায়** এবং **ডাঃ এ এম ও গণিঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ডিগ্রী টি বি স্যানাটোরিয়াম-এ কতজন ডাক্তারের বরাদ্দ আছে এবং বর্তমানে কতজন ডাক্তার আছেন;

(খ) বর্তমানে ঐ স্যানাটোরিয়ামে পেথোলজিস্ট ও রেডিওলজিস্ট আছেন কিনা এবং না থাকিলে, কবে হইতে নাই; এবং

(গ) ঐ দুই বিভাগের কাজ বর্তমানে কি ভাবে চলিতেছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বরাদ্দ ডাক্তার ১৫ জন।

বর্তমানে নিযুক্ত ডাক্তারের সংখ্যা ৬ জন।

**(খ)** বর্তমানে ঐ হাসপাতালে কোন প্যাথোলজিস্ট এবং রেডিওলজিস্ট নাই।

প্যাথোলজিস্ট এবং রেডিওলজিস্ট যথাক্রমে জুন, ১৯৭০ এবং আগস্ট, ১৯৭২ হইতে নাই।

(গ) প্যাথোলজির কাজ বিশেষ শিক্ষাপ্রাপ্ত ল্যাবরেটারী টেকনিসিয়ানদের দ্বারা এবং রেডিওলজিস্ট সেকসনের কাজ এক্স-রে টেকনিসিয়ানদের দ্বারা সম্পন্ন হচ্ছে।

**মহম্মদবাজার থানা স্বাস্থ্য কেন্দ্র**

*২৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৪।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বীরভূম জেলার মহম্মদবাজার থানা স্বাস্থ্যকেন্দ্রটি বহু-দিন হইতে মাত্র একজন এল এম এফ ডাক্তার দ্বারা পরিচালিত হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) ইহার কারণ কি; এবং (২) উক্ত স্বাস্থ্য কেন্দ্রটিতে আরও ডাক্তার দেওয়ার কি ব্যবস্থা সরকার করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) ডাক্তারের স্বল্পতা।

(২) শীঘ্রই আরও ডাক্তার দেওয়া হবে।

**শ্রমিক কর্মচারীদের নিম্নতম বেতন**

*২৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় শ্রমিক কর্মচারীদের জন্য নিম্নতম বেতন নির্ধারণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, তাহা কত; এবং

(গ) একথা কি সত্য যে, পশ্চিমবাংলায় এখনও মাসিক ১০০ টাকার নীচে শ্রমিক কর্মচারীদের বেতন আছে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৪৮ সালের নিম্নতম মজুরী আইন অনুসারে ২২টি তালিকা ভুক্ত শিল্পে নিযুক্ত কর্মচারীদের ক্ষেত্রে সরকার নিম্নতম মজুরী নির্ধারিত করিয়াছেন। এছাড়া আরও যেসব শিল্পকে এই আইনের আওতায় পরে আনা হইয়াছে, সেসব ক্ষেত্রেও নিম্নতম মজুরী নির্ধারণ করিতে সরকার ব্যবস্থা করিতেছে। এ সম্পর্কে দুইটি তালিকা লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

(খ) নিম্নতম মজুরী সর্বত্র সমান নয়। বিভিন্ন শিল্পে নিযুক্ত কর্মীদের জন্য এবং বিভিন্ন এলাকার জন্য নিম্নতম মজুরীর কম বেশি হইয়া থাকে।

(গ) হ্যাঁ। তালিকাভুক্ত কিছু কিছু শিল্পে যেমন চাল কল, পাথর ভাঙা এবং পাথর গুড়ানো, সিল্ক ছাপা এবং দর্জির কাজে নির্ধারিত নিম্নতম মজুরীর হার ১০০ টাকার নীচে।

**লেভি আদায়**

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৬।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** খাদ্য এবং সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) মেদিনীপুর জেলার বিভিন্ন ব্লকে এ বছর লেভি আদায়ের লক্ষ্যমাত্রা কি স্থির করা হইয়াছে;

(খ) ১০ই ফেব্রুয়ারী, ১৯৭৩ পর্যন্ত ঐ ব্লকগুলিতে কি পরিমাণ লেভির ধান আদায় হইয়াছে; এবং

(গ) ঐ সব ব্লকে সরকারী হিসাব অনুযায়ী গড় ফলনের হার কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ও (খ) মেদিনীপুর জেলায় বর্তমান খরিফ বৎসরে (যথা ১লা নভেম্বর, ১৯৭২ হইতে ৩১এ অক্টোবর, ১৯৭৩ পর্যন্ত) উৎপাদকদের উপর লেভি আদায়ের লক্ষ্যমাত্রা মোট ২,২২,৭০০ কুইন্টাল ধান স্থির করা হইয়াছে।

২৫এ ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ঐ উৎপাদকদের নিকট হইতে মোট ৪৮,৮৩০ কুইন্টাল ধান আদায় হইয়াছে।

ব্লকওয়ারী লক্ষ্যমাত্রা এবং আদায়ের পরিমাণ একটি পৃথক বিবরণীর প্রথম এবং দ্বিতীয় স্তম্ভে দেখান হইল।

(গ) সরকারী হিসাব অনুযায়ী ব্লকওয়ারী গড় ফলনের হার ঐ বিবরণীর তৃতীয় স্তম্ভে দেখান হইল।

*Statement referred to in reply to (Ga) of starred question No. *288*

**ব্লকওয়ারী উৎপাদকের উপর লেভিদ্বারা সংগ্রহের লক্ষ্যমাত্রা, ডি পি এজেন্ট দ্বারা সংগ্রহের পরিমাণ এবং গড় ফলনের পরিমাণ ইত্যাদির বিবরণী**

কুইন্টাল ধানের হিসাবে

| ক্রমিক নং | ব্লক | উৎপাদকের উপর লেভীর লক্ষ্যমাত্রা | সংগ্রহের পরিমাণ | একর প্রতি আমনের গড় ফলন |
|---|---|---|---|---|
| (১) | মেদিনীপুর | ১০,০০০ | ১,৫৩০ | ৫ ২৬ |
| (২) | ডেবরা | ১২,০০০ | ৬,০৪০ | ১২ ০০ |
| (৩) | গড়বেতা-১ | ৩,২০০ | ৭৫০ | ৯·৩৬ |
| (৪) | গড়বেতা-২ | ৪,২০০ | ১,৩৭০ | ৬ ৭৫ |
| (৫) | গড়বেতা-৩ | ২,০০০ | ৬৪০ | ৮·৪১ |
| (৬) | শালবনী | ৮,০০০ | ৬,০৩০ | ৯ ০০ |
| (৭) | কেশপুর | ১১,০০০ | ৯৬০ | ৯·০০ |
| (৮) | পিংলা | ১০,০০০ | ৫,৮৬০ | ৭·৫০ |
| (৯) | সবং | ৮,০০০ | ১,৫৩০ | ৪·৮৭ |
| (১০) | কেশিয়ারী | ৮,০০০ | ১,৬৪০ | ৫ ২৫ |
| (১১) | দাঁতন-১ | ৮,০০০ | ৬৩০ | ৫·৬২ |
| (১২) | দাঁতন-২ | ৬,০০০ | ১,৪৫০ | ৮·২৫ |
| (১৩) | মোহনপুর | ৩,০০০ | ৪৭০ | ৭·৮৩ |
| (১৪) | নারায়ণগড় | ১২,০০০ | ৪,৭৫০ | ৫ ৬২ |
| (১৫) | খড়্গপুর-১ | ৮,০০০ | ১৩০ | ৬·১৮ |
| (১৬) | খড়্গপুর-২ | ১১ ০০০ | ৩,৮০০ | ৮·০০ |
| (১৭) | ঝাড়গ্রাম | ৬,০০০ | ১,৬২০ | ৭·৫০ |
| (১৮) | বিনপুর-১ | ১,৫০০ | ২৮০ | ৯·৫৪ |
| (১৯) | বিনপুর-২ | ১,৫০০ | ১,২৮০ | ৯·০০ |

(কুইন্টাল ধানের হিসাবে)

| ক্রমিক নং | ব্লক | উৎপাদকের উপর লেভীর লক্ষ্যমাত্রা | সংগ্রহের পরিমাণ | একর প্রতি আমনের গড় ফলন |
|---|---|---|---|---|
| (২০) | জামবনী | ২,০০০ | ৩৩০ | ৭·৫০ |
| (২১) | সাঁকরাইল | ২,০০০ | ৫৬০ | ৬·০০ |
| (২২) | নয়াগ্রাম | ২,০০০ | ৩৫০ | ৬·৭২ |
| (২৩) | গোপীবল্লভপুর-১ | ১,৫০০ | ৫০০ | ৮·৮৫ |
| (২৪) | গোপীবল্লভপুর-২ | ৫০০ | ৩২০ | ৯·০০ |
| (২৫) | খেজুরী | ৫,৫০০ | ২০০ | ১১·২৫ (আনুমানিক) |
| (২৬) | পটাশপুর | ৫,৫০০ | ৭০০ | ৮·৭০ (আনুমানিক) |
| (২৭) | ভগবানপুর-১ | ৫,০০০ | ৬০ | ৯·১৬ |
| (২৮) | ভগবানপুর-২ | ৫,০০০ | — | ৭·৭৪ |
| (২৯) | রামনগর-১ | ২,০০০ | — | ১০·৭৪ |
| (৩০) | রামনগর-২ | ৩,০০০ | ২৮০ | ৬·২২ |
| (৩১) | এগরা-১ | ৫,০০০ | ১,১৭০ | ১০·৫৩ |
| (৩২) | এগরা-২ | ৬,০০০ | ২০০ | ৮·৬৭ |
| (৩৩) | কাঁথি-১ | ৩,০০০ | ২৯০ | ৮·২৫ |
| (৩৪) | কাঁথি-২ | ৪,০০০ | ৬২০ | ১০·৩৯ |
| (৩৫) | কাঁথি-৩ | ৬,০০০ | ৫৭০ | ৯·৫৭ |
| (৩৬) | ঘাটাল | ১,৫০০ | — | ১১·৮৯ |
| (৩৭) | চন্দ্রকোনা-১ | ২,০০০ | ৫৮০ | ১০·৫৪ |
| (৩৮) | চন্দ্রকোনা-২ | ৫,০০০ | ৮৪০ | ১০·৫০ (আনুমানিক) |
| (৩৯) | দাসপুর-১ | ১,০০০ | ১৪০ | ৮·৭০ (আনুমানিক) |
| (৪০) | দাসপুর-২ | ১,০০০ | — | ৯·৪২ |
| (৪১) | তমলুক-১ | ৬০০ | — | ৯·৭৫ (আনুমানিক) |
| (৪২) | তমলুক-২ | ৭০০ | — | ১১·৯১ |
| (৪৩) | পাশকুড়া-১ | ২,০০০ | ২৫০ | ৯·১৩ |
| (৪৪) | পাশকুড়া-২ | ৫০০ | — | ১০·৮৪ |
| (৪৫) | ময়না | ৩,০০০ | — | ৯·৭৫ (আনুমানিক) |
| (৪৬) | মহিষাদল-১ | ২,০০০ | — | ৪·৫৯ |
| (৪৭) | মহিষাদল-২ | ৩,০০০ | — | ৫·১৫ |
| (৪৮) | নন্দীগ্রাম-১ | ২,৫০০ | | ৯·৭৫ (আনুমানিক) |
| (৪৯) | নন্দীগ্রাম-২ | ১,০০০ | — | ১০·২০ |
| (৫০) | নন্দীগ্রাম-৩ | ৩,০০০ | ১১০ | ৭·৯২ |
| (৫১) | সুতাহাটা-১ | ১,০০০ | — | ৭·৯৫ |
| (৫২) | সুতাহাটা-২ | ১,৫০০ | — | ৯·০০ |
| | মোট | ২,২২,৭০০ | ৪৮,৮৩০ | |

**পুরুলিয়া জেলায় বনভূমি**

***২৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩১।) **শ্রীশরৎ দাস:** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলায় ৪৭০ বর্গমাইল (ডিমারকেশন) বনভূমি আছে;

(খ) সত্য হইলে, কোন্ কোন্ ব্লকে কত বনভূমি (ডিমারকেশন) এলাকা আছে;

(গ) ইহা কি সত্য যে, সরকার নষ্ট হওয়া বনভূমিতে আবার নূতন বনভূমি সৃষ্টির জন্য গাছ লাগান শুরু করিয়াছেন;

(ঘ) সত্য হইলে, সরকার পুরুলিয়া জেলায় এই বাবত মোট কত টাকা বরাদ্দ করিয়াছেন; এবং

(ঙ) বরাদ্দকৃত টাকা ঐ জেলার কোন্ কোন্ ব্লকে কত পরিমাণ খরচ হইয়াছে এবং কোন্ কোন্ ব্লকের কত লোকের কর্মসংস্থান হইয়াছে?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ডিমারকেটেড এবং আনডিমারকেটেড সমেত আনুমানিক ৪৭০ বর্গমাইল বনভূমি আছে।

(খ) ব্লক অনুযায়ী বনভূমির এলাকা নিম্নরূপঃ

| ব্লক | বনভূমি (একর) |
|---|---|
| বাগমুণ্ডি | ৬৪,০২৫·৪৭ |
| ঝালদা-১ | ২০,৬৬৭·১৬ |
| ঝালদা-২ | ১০,০২৩·৭২ |
| মানবাজার-১ | ১৩,৮৭৮·৬৪ |
| মানবাজার-২ | ৭,৫০২·৫৪ |
| রঘুনাথপুর-১ | ৩,৯৬৮·৯০ |
| রঘুনাথপুর-২ | ২,৫৯৮·৪৬ |
| পুরুলিয়া-১ | ৫,৭৯৩·৬৫ |
| পুরুলিয়া-২ | ১,৬৮৩·০৭ |
| বানদোয়ান | ৩৫,৭১৭·৫৯ |
| হুরা | ১৫,১১৯·৬২ |
| আরসা | ২২,৩৮৭·৩৭ |
| পুঞ্চা | ১৯,০১৪·২৩ |
| জয়পুর | ১৩,৮৭৫·৩৫ |
| বলরামপুর | ১৭,৭৭৩·৭১ |
| বড়বাজার | ১৫,৯৪৬·০৭ |
| পারা | ৩,৬৫৯·৫৩ |
| কালীপুর | ১৫,২২৬·৯৬ |
| নেটুরিয়া | ৪,০৬৪·২৯ |
| সানটুরি | ৪,১৮৫·১৯ |
| | ৩,০০,৪৪১·৫২ |

(গ) হ্যাঁ।

(ঘ) গত পাঁচ বৎসরে মোট ৮৬,৮৫,৯৭৫ টাকা ব্যয় হইয়াছে।

(ঙ) ব্লকভিত্তিক হিসাব রাখা হয় না। মোট ৩৪,৬৯,০৯৯ শ্রমদিবসের সংস্থান হয়।

**২৪-পরগনা জেলার বিভিন্ন হাসপাতাল ও হেল্থ সেন্টারের গৃহ সংস্কার**

*২৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) সরকার কি অবগত আছেন যে ২৪-পরগনার হাড়োয়া বিধানসভা কেন্দ্রে হাড়োয়া সাবসিডিয়ারী হেল্থ সেন্টার, মীনাখাঁ হাসপাতাল ও ধুতুরদহ সাবসিডিয়ারী হেল্থ সেন্টার-এর বাড়ীগুলি বর্তমানে জরাজীর্ণ অবস্থায় রহিয়াছে;

(খ) অবগত থাকিলে, ইহাদের সংস্কারের জন্য কোন ব্যবস্থা লওয়া হইয়াছে কিনা; এবং

(গ) হইলে, কবে নাগাত ইহাদের কাজ শুরু হইবে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এই তিনটি স্বাস্থ্যকেন্দ্রের বাড়িঘরগুলির অবস্থা সন্তোষজনক নয়।

(খ) হ্যাঁ।

(গ) মীনাখাঁ প্রাথমিক এবং ধুতুরদহ উপ-স্বাস্থ্যকেন্দ্রের কাজ শীঘ্রই আরম্ভ হবে।

হাড়োয়া উপ-স্বাস্থ্যকেন্দ্রের গৃহাদি ভেঙ্গে ফেলে হাড়োয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণ-কার্য শুরু করার আদেশ দেওয়া হয়েছে।

**বন্ধ ও রুগ্ন শিল্প**

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** বন্ধ এবং রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে বন্ধ ও রুগ্ন শিল্পের কোনও তথ্য আছে কিনা;

(খ) থাকিলে, ১৯৭৩ সালের ৯ই ফেব্রুয়ারী তারিখে ঐরূপ শিল্পের সংখ্যা কত ছিল;

(গ) বন্ধের কারণ;

(ঘ) উহাতে জড়িত শ্রমিকসংখ্যা; এবং

(ঙ) ১৯৭২ সালের মার্চ হইতে ৩১এ জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কয়টি বন্ধ কারখানা চালু করা হইয়াছে এবং ঐগুলিতে কর্মে নিযুক্ত শ্রমিকসংখ্যা?

**বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, তবে সকল রুগ্ন শিল্পের খবর পাওয়া সম্ভব হয় না।

(খ) ১৯৭৩ সালে ৯ই ফেব্রুয়ারি তারিখে বন্ধ শিল্পের সংখ্যা ছিল ৫৬৬।

(গ) অন্যান্য কারণের মধ্যে (১) মালিকপক্ষের পরিচালনায় অক্ষমতা, (২) কার্যকর মূলধনের অভাব, (৩) চাহিদার অভাব, (৪) কাঁচামালের অভাব, এবং (৫) শ্রমিক বিরোধ ও কর্ম মন্থরতা বন্ধের মূল কারণ।

(ঘ) জড়িত শ্রমিক সংখ্যা ৪১,৫৬৫।

(ঙ) উক্ত সময়ের মধ্যে ৫০টি বন্ধ কারখানা চালু করা হইয়াছে এবং ঐ গুলিতে ১৯,৪৮৯ জন শ্রমিক পুনর্বহাল হইয়াছে।

**জঙ্গিপুর মহকুমায় বিড়ি শ্রমিক**

*২৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৫০২।) **শ্রীশীশ মহম্মদঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমায় বর্তমানে কত সংখ্যক বিড়ি শ্রমিক রহিয়াছেন; এবং

(খ) শ্রমিকগণ ঠিক ঠিক মজুরী পায় কিনা দেখার জন্য কোন ব্যবস্থা আছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জঙ্গীপুর মহকুমায় বিড়ি শিল্পে নিযুক্ত শ্রমিকের আনুমানিক সংখ্যা ষাট হাজার।

(খ) হ্যাঁ। একজন নিম্নতম মজুরী পরিদর্শক বহরমপুরে আছেন। তিনি এই ব্যাপারে দেখাশুনা করেন।

**মোহনপুর থানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলায় মোহনপুর থানার প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের জন্য জমি অ্যাকুইজিশন-এর কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** বাগদা মৌজায় জমি নির্বাচিত হয়েছে। আইন অনুসারে জমি অধিগ্রহণের জন্য কালেকটরকে লেখা হয়েছে।

**বিষ্ণুপুর মৌজায় বনভূমি**

২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৮।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) মহম্মদবাজার থানার অন্তর্গত বিষ্ণুপুর মৌজায় যে বনভূমি আছে তাহার উন্নতির জন্য সরকার গত ১০ বৎসরে কত টাকা খরচ করিয়াছেন,

(খ) ইহা কি সত্য যে, বর্তমানে ঐ বনভূমিতে কোন জঙ্গল নাই; এবং

(গ) সত্য হইলে, গাছ না থাকার কারণ কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২৪,২১৪ টাকা।

(খ) হ্যাঁ।

(গ) স্থানটি রেঞ্জ ও বিট হেডকোয়ার্টার্স হইতে দূরে এবং গ্রামসমূহের নিকটবর্তী হওয়ায় অত্যধিক গোচারণের ফলে গাছগুলি নষ্ট হইয়াছে।

**নার্সিং কোর্স শিক্ষণ প্রার্থীদের পরীক্ষা**

*২৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬১।) **শ্রীসরোজ রায়ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলা কেন্দ্রে গত জানুয়ারী মাসে (১৯৭৩) নার্সিং কোর্স-এর শিক্ষা প্রার্থীদের পরীক্ষা লওয়ার সময় কোন এম এল এ পরীক্ষা লওয়ার কাজে অংশগ্রহণ করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, (১) কয়জন এম এল এ উপস্থিত ছিলেন; এবং (২) এ ব্যাপারে কোন সরকারী নির্দেশ ছিল কিনা?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) (১) প্রশ্ন উঠে না।

(২) না।

**Bankura Leprosy Mission Home and Hospital**

***297.** (Admitted question No. *603.) **Shri Kashinath Misra:** Will the Minister-in-charge of the Health Department be pleased to state—

(a) whether the Government is aware of the fact that the Leprosy Mission has taken a decision to close down the Bankura Leprosy Mission Home and Hospital; and

(b) If so, the action taken by the Government in that regard?

**The Minister for Health Department:** (a) Yes.

(b) A proposal for acquisition of the property of the institution is under examination.

**সিমেন্ট**

***২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৯।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সিমেন্টের ঘাটতি অব্যাহত আছে,

(খ) সত্য হইলে, ইহার কারণ কি, এবং

(গ) গ্রামাঞ্চলে নিয়মিত সিমেন্ট সরবরাহের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রধান কারণ প্রয়োজনের তুলনায় এই রাজ্যে সিমেন্ট আমদানির পরিমাণ এখনও কম। আমদানির পক্ষে এখনও বৃহত্তম বাধা পরিবহণের অসুবিধা অর্থাৎ যথেষ্ট সংখ্যক ওয়াগনের অভাব। ইহার সঙ্গে বর্তমানে যুক্ত হইয়াছে বিভিন্ন সিমেন্ট কারখানায় বিদ্যুৎ সরবরাহ হ্রাস। অন্যান্য কারণ হিসাবে বলা চলে যে, সম্প্রতি এই রাজ্যে গৃহ নির্মাণের কাজ বহুল পরিমাণে বৃদ্ধি পাইয়াছে। সেই সঙ্গে সি এম ডি এ-র বিভিন্ন কাজ, দ্বিতীয় হাওড়া সেতু, পাতাল রেল, প্রভৃতি প্রকল্পের কাজ শুরু হওয়ায় পশ্চিমবঙ্গে সিমেন্ট চাহিদা বহুগুণ বৃদ্ধি পাইয়াছে।

(গ) বর্তমানে সিমেন্ট সরবরাহের উপর কোন সরকারী নিয়ন্ত্রণ নাই। তথাপি গ্রামাঞ্চলে সিমেন্ট সরবরাহের জন্য সরকার নিম্নোক্ত ব্যবস্থা গ্রহণ করিয়াছেনঃ

(১) পশ্চিমবঙ্গের কোন অঞ্চলে সিমেন্ট ঘাটতির সংবাদ খাদ্য ও সরবরাহ বিভাগের ভোগ্যপণ্য অধিকারে ডাইরেক্টরেট অব কনজিউমার গুডস্ পৌঁছাইলে বিভিন্ন সিমেন্ট উৎপাদনকারী প্রতিষ্ঠান ও আঞ্চলিক সিমেন্ট কনট্রোলারকে ঘাটতি অঞ্চলে সঙ্গে সঙ্গে সিমেন্ট পাঠাইবার জন্য অনুরোধ করা হয়। সেই সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের ডাইরেক্টরেট অব মুভমেন্টকে উৎপাদনকারী প্রতিষ্ঠানেরা যে সিমেন্ট সরবরাহ করিবেন তাহার দ্রুত পরিবহণের ব্যবস্থা করিতে অনুরোধ করা হয়।

(২) সম্প্রতি ওয়েস্ট বেঙ্গল সিমেন্ট কনট্রোল অ্যাক্ট, ১৯৪৮ অনুযায়ী একটি আদেশ জারী করা হইয়াছে। উক্ত আদেশানুসারে পশ্চিমবঙ্গের সর্বত্র ডিলারের নিকট সিমেন্ট আনিবার ২৪ ঘণ্টার মধ্যে খাদ্য ও সরবরাহ বিভাগের স্থানীয় কর্তৃপক্ষের নিকট সিমেন্ট পৌঁছাইবার সংবাদ পাঠাইয়া দিতে হইবে। ইহার ফলে শহর ও গ্রামাঞ্চলে সিমেন্ট বণ্টন অনেক সুষ্ঠুভাবে সম্পন্ন হইবে।

**আসানসোল মহকুমায় সহায়ক স্বাস্থ্যকেন্দ্রের অভাব**

*২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭১১।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে সিমেন্টের ঘাটতি অব্যাহত আছে;

আসানসোল ব্লকে কোন প্রাথমিক বা সহায়ক স্বাস্থ্যকেন্দ্র নাই; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্লকগুলিতে একটি করিয়া প্রাথমিক ও দুইটি করিয়া সহায়ক স্বাস্থ্য-কেন্দ্র স্থাপনের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে, উহার কাজ কতদূর অগ্রসর হইয়াছে?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) হীরাপুর ব্লক ছাড়া আর সব ব্লকেই এই পরিকল্পনা অনুসারে স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হবে। হীরাপুর ব্লকে দুটির পরিবর্তে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত হবে।

জামুরিয়া ১নং ব্লকে চরুলিয়া মৌজায় একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র, জামুরিয়া ২নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র বাহাদুরপুর মৌজায় এবং হীরাপুর ব্লকের একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র সূর্যনগর মৌজায় স্থাপন করবার সরকারী আদেশ দেওয়া হয়েছে। অন্যান্য প্রাথমিক এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রের জন্য উপযুক্ত জমি সংগ্রহ করার চেষ্টা চলছে।

**বেকারদের চাকুরী দেওয়ার পরিকল্পনা**

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** শ্রম বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবাংলায় গত এক বছরে (১৯৭২ সালে) কত লোক নতুন চাকুরী পাইয়াছেন,

(খ) পশ্চিমবাংলায় ঐ সময়ে কত কর্মরত লোক কর্মচ্যুত হইয়াছেন,

(গ) পশ্চিমবাংলায় বর্তমানে বেকার লোকের সংখ্যা কত, এবং

(ঘ) বেকার লোকদের চাকুরী দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭২ সালে কর্মসংস্থান কেন্দ্রসমূহের মাধ্যমে এম ই এস ২৫,৫৬০ জন কর্মপ্রার্থী চাকুরি পাইয়াছেন।

(খ) ১৯৭২ সালে ৮৫৪১ জন কর্মরত ব্যক্তি কর্মচ্যুত হইয়াছেন।

(গ) ৩১এ ডিসেম্বর, ১৯৭২ তারিখে পরিসংখ্যান অনুযায়ী পশ্চিমবাংলায় জাতীয় কর্ম-সংস্থান সংস্থায় রেজেস্ট্রিভুক্ত কর্মপ্রার্থীর সংখ্যা ১৩,৭৮,৮৮০ জন।

(ঘ) বিভিন্ন উন্নয়ন পরিকল্পনা এবং বিশেষ কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে এবং দুর্বল ও বন্ধ শিল্প খুলিয়া সরকার কর্মহীন ব্যক্তিকে চাকুরির ব্যবস্থা করার যথাসাধ্য চেষ্টা করিতেছেন।

**গোপালপুর উপ-স্বাস্থ্যকেন্দ্র**

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৬।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** গত ৩রা জুলাই, ১৯৭২ তারিখে প্রদত্ত তারকা চিহ্নিত *২০ (অনুমোদিত প্রশ্ন নং *৩) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উক্ত হাড়োয়া ব্লকের (২৪-পরগনা) গোপালপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে কোন্ তারিখ হইতে ডাক্তার নাই;

(খ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে সর্বক্ষণের জন্য ডাক্তার নিয়োগ করা হইয়াছে কিনা এবং না হই তাহার কারণ কি; এবং

(গ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে সর্বক্ষণের জন্য ডাক্তার নিয়োগের জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছে

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭১ সালের মধ্য ভাগ থেকে।

(খ) ও (গ) সামগ্রিক স্বল্পতার জন্য সর্বক্ষণের জন্য ডাক্তার নিয়োগ সম্ভব হয় নি। অধ জনৈক অবসরপ্রাপ্ত ডাক্তারকে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে নিয়োগের প্রস্তাব সরকারের বিবেচনাধ আছে।

**চা-বাগিচা**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৪।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহা অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের চা-বাগিচার সংখ্যা কত;

(খ) উক্ত চা-বাগিচায় নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত; এবং

(গ) সরকারের চা-বাগিচাগুলি জাতীয়করণের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) টি বোর্ড প্রদত্ত হিসাব অনুসারে মোট চা-বাগিচার সং ২৯০টি।

(খ) ১৯৫১ সালের বাগিচা শ্রমিক আইনের আওতায় ২৬৬টি বাগিচা কর্তৃক প্রদত্ত রিটা অনুসারে নিযুক্ত শ্রমিক সংখ্যা ২,২৮,৪১৮ জন।

(গ) বাগিচা শিল্প জাতীয়করণের প্রশ্নটি কেন্দ্রীয় সরকারের আওতাধীন। তবে রাজ সরকার কিছু কিছু রুগ্ন ও বন্ধ চা-বাগিচার পরিচালনভার অধিগ্রহণের প্রশ্নটি বিবেচ করিতেছেন।

**বন্ধ চা-বাগিচা**

*৩০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০১।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩১এ জানুয়ারী, ১৯৭৩ তারিখে পশ্চিমবঙ্গ রাজ্যে বন্ধ চা-বাগিচার সংখ্যা কত ও কোনও তথ্য আছে কি;

(খ) থাকিলে, জেলাভিত্তিতে (১) বাগিচার সংখ্যা; (২) জড়িত শ্রমিক সংখ্যা; এ (৩) বাগিচার পরিমাণ (একরে); এবং

(গ) উক্ত বন্ধ বাগিচাগুলি চালু করার কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে তাহা বি

**বন্ধ ও রুগ্ন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) প্রাপ্ত তথ্যাদির ভিত্তিতে বন্ধ বাগিচার সংখ্যা ৮টি।

(খ) (১) দার্জিলিং জেলায় ৬টি ও জলপাইগুড়ি জেলায় ২টি।

(২) আনুমানিক ২,৮০০ জন।

(৩) ৯,০০০ একর (প্রায়)।

**(গ) বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।**

**কাঁথি মহকুমা হাসপাতালে বিদ্যুৎ বিভ্রাট**

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৬।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) সরকার কি অবগত আছেন যে, কাঁথি মহকুমা হাসপাতালে প্রায় প্রতিদিনই সন্ধ্যার পর বিদ্যুতের আলো বন্ধ হইয়া যাওয়ায় হাসপাতালের কাজের খুবই অসুবিধা হয় এবং রোগীদেরও দারুন অসুবিধার মধ্যে কাটাইতে হয়; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) বিদ্যুতের আলো নিভে গেলে হাসপাতালের ওয়ার্ডগুলিতে পেট্রোম্যাক্স লাইট দিয়ে কাজ চালান হয়ে থাকে। অসুবিধার আশু প্রতিকার হিসাবে অপারেশন থিয়েটার ও লেবার রুম-এ ব্যাটারিচালিত শ্যাডোলেস স্ট্যান্ডিং ল্যাম্পস্-এর ব্যবহার করা হচ্ছে। দীর্ঘস্থায়ী ব্যবস্থা হিসাবে হাসপাতালটিতে একটা জেনারেটার স্থাপনের বিষয় সরকার চিন্তা করছেন।

**কর্মসংস্থানে তফসিলভুক্ত উপজাতির কোটা**

*৩০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮।) **শ্রীশরৎ দাস:** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, সরকার রাজ্যের বেকারদের কর্মসংস্থানের জন্য বিভিন্ন বিভাগে ১৭ হাজার ও বিদ্যুৎ বিভাগে ১০ হাজার লোক নিয়োগের ব্যবস্থা পাকা করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, উক্ত নিয়োগে তফসিলভুক্ত জাতির জন্য শতকরা পনেরো ভাগ এবং তফসিলভুক্ত উপজাতির জন্য শতকরা পাঁচভাগ, যাহা সরকারী বিধিমতে সংরক্ষিত আছে তাহা পূরণ করিবার জন্য কোন নির্দেশ দেওয়া হইয়াছে কিনা এবং নির্দেশ দেওয়া হইয়া থাকিলে, তাহা কত নম্বরের চিঠিতে, কোন্ তারিখে ও কাহাকে দেওয়া হইয়াছে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ১৯৭২ সালের ২রা অক্টোবর বিভিন্ন সংবাদপত্রে সরকার বিভিন্ন বিভাগে ১৭,০০০ শূন্যপদ পূরণ করিবার জন্য দরখাস্ত আহ্বান করিয়াছিলেন ছয়টি কেবিনেট সাব-কমিটি ঐ আবেদন পত্রগুলির গুণ বিচার করিয়া ঐ সমস্ত শূন্যপদগুলি পূরণ করিবার ব্যবস্থা করিতেছেন।

১৯৭২ সালের ১৫ই ও ১৬ই নবেম্বর পশ্চিমবঙ্গে বিদ্যুৎ পর্ষদের অধীনে তৃতীয় শ্রেণী নন-টেকনিক্যাল শূন্যপদ ও চতুর্থ শ্রেণীর সকল শূন্যপদ পূরণের জন্য দরখাস্ত আহ্বান করা হইয়াছিল। নিয়োগ সম্পর্কিত প্রারম্ভিক কাজ আশানুরূপ ভাবে অগ্রসর হইতেছে।

(খ) তফসিলভুক্ত জাতির জন্য শতকরা পনেরো ভাগ এবং তফসিলভুক্ত উপজাতির জন্য শতকরা পাঁচভাগ শূন্যপদ পূরণ করিবার জন্য ছয়টি কেবিনেট সাব-কমিটিকে শ্রম বিভাগের পত্রসংখ্যা নং ৬৪২ পি এ দ্বারা সুপারিশ করা হইয়াছে।

**জহরলাল নেহেরু স্মৃতি হাসপাতাল**

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) কল্যাণী জহরলাল নেহেরু স্মৃতি হাসপাতালে বর্তমানে সুপারিনটেন্ডেন্ট, প্রয়োজনীয় ডাক্তার, নার্স ও অন্যান্য স্টাফ আছে কিনা; এবং

(খ) না থাকিলে, এই হাসপাতালটিতে প্রয়োজনীয় ডাক্তার, নার্স ইত্যাদি দেওয়ার ও সুষ্ঠুভাবে পরিচালনার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সুপারিনটেনডেন্ট ও অন্যান্য কয়েকটি পদ খালি আছে।

(খ) সুপারিনটেনডেন্ট শীঘ্রই কাজে যোগ দিবেন। অন্যান্য শূন্য পদগুলি পূরণের ব্যবস্থা করা হচ্ছে।

## বিড়ি শিল্প

*৩০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮১।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে বিড়ি শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত;

(খ) বিভিন্ন জেলায় ছোট বড় কতগুলি বিড়ি শিল্পের কারখানা আছে;

(গ) এই সকল কারখানাগুলিতে বর্তমানে শ্রমিকের মজুরীর হার কত;

(ঘ) কতগুলি কারখানা বর্তমানে রেজিস্ট্রিকৃত হইয়াছে; এবং

(ঙ) পশ্চিমবঙ্গে বিড়ি শিল্পে নিযুক্ত শ্রমিকদের জন্য নিম্নতম মজুরি ধার্য আছে কিনা এবং থাকিলে, তাহার বিবরণ?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে আনুমানিক এক লক্ষ ব্যক্তি বিড়ি-শিল্পে নিযুক্ত আছেন।

(খ) পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় বিড়ি তৈরির ৪,২৫৯টি কারখানা আছে।

(গ) এই বিষয়ে মজুরীর হার সম্বলিত একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

(ঘ) বর্তমানে পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত বিড়ি কারখানার সংখ্যা ২৪।

(ঙ) নিম্নতম মজুরী ধার্য আছে। 'গ' প্রশ্নের উত্তরে উল্লিখিত তালিকায় বিবরণ দেওয়া হইয়াছে।

*Statement referred to in reply to (Ga) of starred question No. *307*

**বিড়িশিল্পে প্রচলিত নিম্নতম মজুরীর হার—(সেপ্টেম্বর, ১৯৭২)**

| জেলা | | প্রতি ১,০০০ বিড়ি তৈরির জন্য |
|---|---|---|
| (১) কলিকাতা | ... | ৬·৫০ |
| (২) ২৪-পরগনা | ... | ৬·৩৭ |
| (৩) হাওড়া | ... | ৬·২৫ |
| (৪) হুগলি | ... | ৬·১২ |
| (৫) বর্ধমান | ... | ৪·৪৬ |
| (৬) নদিয়া | ... | ৪·৪৬ |
| (৭) মুর্শিদাবাদ (ধুলিয়ান, ঔরঙ্গাবাদ ও নিমতিতা বাদে) | ... | ৪·৪৬ |
| (৮) পশ্চিম দিনাজপুর | ... | ৪·২৬ |
| (৯) জলপাইগুড়ি | ... | ৪·৪৬ |
| (১০) দার্জিলিং | ... | ৪·২৬ |
| (১১) কুচবিহার | ... | ৪·৪০ |
| (১২) মালদা | ... | ৪·২০ |
| (১৩) বীরভূম | ... | ৫·০০ |
| (১৪) মেদিনীপুর | ... | ৪·৮০ |
| (১৫) বাঁকুড়া | ... | ৪·৮০ |
| (১৬) ধুলিয়ান, ঔরঙ্গাবাদ ও নিমতিতা | ... | ৩·৯০ |

(১৭) পুরুলিয়া জেলায় এই হার ১·৮৭ হইতে ২·০০ পর্যন্ত।

**কাল্লা কেন্দ্রীয় হাসপাতালে অব্যবস্থা**

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৩।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বাস্থ্য ও পরিবার পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কয়লাখনি কল্যাণ সংস্থা পরিচালিত কাল্লা কেন্দ্রীয় হাসপাতালে ব্যবহারের অযোগ্য জল সরবরাহের জন্য উক্ত হাসপাতালের বহু মূল্যবান যন্ত্রপাতি নষ্ট হইয়া যাইতেছে ও রোগীরা এবং হাসপাতাল কর্মচারীরা নানা দূষিত রোগে আক্রান্ত হইতেছেন; এবং

(খ) অবগত থাকিলে, রাজ্য সরকার উহার প্রতিকারের জন্য কি ব্যবস্থা করিয়াছেন?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) এবং (খ) হাসপাতালটি পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক পরিচালিত নয়। উহার সম্বন্ধে বিস্তারিত তথ্য জানা নেই।

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**কাঁথি মহকুমায় শিল্পোন্নয়ন প্রকল্প**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি মহকুমায় শিল্পোন্নয়নের কি কি পরিকল্পনা আছে; এবং

(খ) ঐ পরিকল্পনা অনুযায়ী চল্‌তি বৎসরে কি কি কাজ আরম্ভ হইবে?

**শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কাঁথি মহকুমায় লবণ শিল্পের প্রচুর সম্ভাবনা আছে এবং সেই সম্পর্কে সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

(খ) চলতি বৎসরে কোন কাজই আরম্ভ হইবে না।

**মেদিনীপুর জেলায় নূতন বাসরুট**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৬৩।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালের মার্চ হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত মেদিনীপুর জেলায় কতগুলি নূতন বাসরুট মঞ্জুর করা হইয়াছে' এবং

(খ) তার মধ্যে কতগুলি বেকার যুবক বা বেকার যুবসংস্থাকে দেওয়া হইয়াছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭২ সালের মার্চ মাস হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত ২৩টি নূতন রুটে মোট ৩৪টি অস্থায়ী বাস পারমিট মঞ্জুর করা হইয়াছে।

(খ) উহার মধ্যে ২২টি অস্থায়ী পারমিট বেকার যুবক বা বেকার যুবসংস্থাকে দেওয়া হইয়াছে।

**পরিবার ভিত্তিক জমির সিলিং**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** ভূমি ও ভূমি সম্ব্যবহার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পরিবার ভিত্তিক জমির সিলিং আইন অনুযায়ী এই রাজ্যের বড় জোতের মালিকরা জোতের হিসাব দিয়াছেন কিনা; এবং

(খ) দিয়া থাকিলে, ১৯৭৩ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত জেলা ভিত্তিতে (১) হিসাব-দাতার সংখ্যা কত; (২) বাড়তি জমির পরিমাণ কত; এবং (৩) যাঁহারা হিসাব দেন নাই তাঁহাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা লওয়া হইয়াছে কি?

**ভূমি ও ভূমি সদ্ব্যবহার বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (সংশোধনী) আইন, ১৯৭২ অনুসারে ৩১শে ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত মোট ২৭,৫৬৬ জন বড় জোতের মালিক ৭এ ফরমে তাহাদের জোতের হিসাব দাখিল করিয়াছেন।

(খ) (১) ও (২) ১৯৭২ সালের ডিসেম্বর অবধি প্রাপ্ত তথ্যের ভিত্তিতে—

| জেলা | হিসাবদাতার সংখ্যা | বাড়তি জমির পরিমাণ একর |
|---|---|---|
| পুরুলিয়া | ৯২২ | ৪,১৭৬ |
| বীরভূম | ১,২৭৩ | ৩,০৪৮ |
| বাঁকুড়া | ১,০৭২ | ১,১৭২ |
| মালদা | ১১,০২৫ | ৮৬২ |
| দার্জিলিং | ৫০১ | ১,১৮০ |
| মেদিনীপুর | ৫,১৫৩ | ১৪,৫১৪ |
| মুর্শিদাবাদ | ১,১৯৯ | ২,৩৬১ |
| জলপাইগুড়ি | ৭,২৫৪ | ৮,৫৩৯ |
| নদীয়া | ১,২৭৮ | ৯২৫ |
| পশ্চিম দিনাজপুর | ১,৯১৭ | ৩,৪৮৪ |
| বর্ধমান | ১,৮০৯ | ২,৯২৮ |
| কুচবিহার | ২,০১৬ | ২,৪৮৫ |
| হুগলী | ৩৯৭ | ৭৮৩ |
| হাওড়া | ১৫৬ | ১৩৪ |
| ২৪-পরগনা | ১,৫৯৪ | ২,৫৬৬ |
| মোট— | ২৭,৫৬৬ | ৪৯,১৫৭ |

(খ) (৩) যাঁহারা হিসাব দেন নাই অথচ ঊর্ধ্বসীমার অতিরিক্ত জমির মালিক বলিয়া সন্দেহ করার কারণ আছে, তাঁহাদের ক্ষেত্রে সুয়ো মটু প্রসিডিংস আনা হইতেছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 8 notices of calling attention on the following subjects, namely:—

(1) Reported murder of a sentry within Suti police-station—from Shri Ekramul Haque Biswas, Shri Mohammad Dedar Baksh and Shri Habibur Rahman;

(2) Reported clash between two rival groups in Central Calcutta—from Shri Abdul Bari Biswas, Shri Sukumar Bandyopadhyay and Shri Sarat Chandra Das;

(3) Re-excavation at the confluence of the Churni and the Ichamati rivers—from Shri Netaipada Sarkar;

(4) Inadequate grants to the schools in Birbhum district—from Shri Phani Bhusan Singhababu and Shri Gaur Chandra Lohar;

(5) Want of coal supply for brick burning in connection with construction of road at Bhagabangola in Murshidabad district—from Shri Mohammad Dedar Baksh;

(6) Hunger strike resorted to by the State Government Employees Federation on 28th February, 1973—from Shri Jyotirmoy Mojumdar;

(7) Alleged delay in disbursement of old-age pension in the districts of 24-Parganas and Calcutta—from Shri Aswini Roy; and

(8) Economic hardship of the retired Government employees—from Shri Kumar Dipti Sen Gupta.

I have selected the notice of Shri Jyotirmoy Mojumdar on the subject of hunger strike resorted to by the State Government Employees Federation on 28th February, 1973. The Hon'ble Minister may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** The statement will be made on Tuesday next.

### Mention cases

[2-20—2-30 p.m.]

**শ্রীবিশ্বনাথ মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকের আইনসভায় একটি বিষয়ের উল্লেখ করতে চাই--মেসার্স এয়ারওয়েজ ইণ্ডিয়া লিঃ ব'লে একটি এয়ার কোম্পানি ছিল। ১৯৫৩ সালে প্রাইভেট অপারেটর সম্বন্ধে একটা আইন পাস হয়; সেই অনুসারে এর দায়দায়িত্ব সব আমাদের গভর্নমেন্টের এয়ার কর্পোরেশন গ্রহণ করেছেন। তারপর তাঁদের এজেন্টকে প্রাইভেটলি অপারেট করবার সুযোগ দেওয়া হয়েছে। গত ১৯৫১ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত তারা প্রচুর লাভ করে। ওরা হঠাৎ মে মাসে কোম্পানি ক্লোজার ক'রে দিল এবং সমস্ত এমপ্লয়ীদের তারা ডিস্‌মিস্ ক'রে দিল। অবশ্য সেটা তারা করলেন একটা আইনকে ফাঁকি দেওয়ার জন্য। তদানীন্তন কোয়ালিশন গভর্নমেন্ট একটা আইন পাস করেছিলেন ক্লোজার নোটিস না দিয়ে কোম্পানি বন্ধ করতে পারবে না। গত পয়লা মে এটা তারা ক'রে ছিল। ঐ ডিস্‌চার্জড্ ও ডিস্‌মিসড্ এমপ্লয়ীদের এয়ার কর্পোরেশনে নিয়ে নেবার জন্য ইণ্ডিয়া গভর্নমেন্ট তাঁদের বলেন। সেখানে ওদের নিয়ে নেবার সুযোগ থাকা সত্ত্বেও এয়ার কর্পোরেশন টালবাহনা করছে। ঐ কর্মচারীরা এখন এয়ার কর্পোরেশন-এর অফিসের সামনে অনশন শুরু করেছেন। এর মধ্যে অনেকগুলি কর্মী জড়িত। ইণ্ডিয়া গভর্নমেন্ট-এর মন্ত্রী ঐ কর্মচারীদের পক্ষে আছেন। তিনি ওদের নিয়ে নেওয়া হোক ব'লে ইনস্ট্রাকশন পাঠিয়েছেন। অথচ এখনো ওদের এয়ার কর্পোরেশন-এ নিয়ে নেওয়া হচ্ছে না। এই সম্পর্কে আমি আমাদের সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমি ট্রান্সপোর্ট মিনিস্টারেরও দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যদি দয়া ক'রে চীফ মিনিস্টারের, কেন্দ্রীয় সরকারের বা এয়ার কর্পোরেশন-এর দৃষ্টি আকর্ষণ ক'রে ওদের ওখানে নিয়ে নেবার ব্যবস্থা করেন। সেন্ট্রাল গভর্নমেন্ট প্রায় দু'বছর আগে ব'লে দিয়েছেন, ওদের তোমরা নিয়ে নাও। আমাদের যে বেকার আছে, তার উপর এ'রা আবার বেকার বাড়াচ্ছেন কেন? অচিরে এদের নিয়ে নিওয়া হোক। তা না হ'লে বেকারের সংখ্যা আরো বেড়ে যাবে। সেই জন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপঙ্কজ বন্দ্যোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার দিকে সভার দৃষ্টি আকর্ষণ করবার চেষ্টা করছি। যাদবপুর টি বি হাসপাতাল নামে একটা টি বি স্বাস্থ্যকেন্দ্র আছে। দীর্ঘদিন ধ'রে রোগীরা সেখানে পথ্য পাচ্ছে না। আপনি জানেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা টি বি রোগে আক্রান্ত হয়ে হাসপাতালে আশ্রয় নেয় তারা সাধারণতঃ নিম্ন আয়ের মানুষ। এদের সুষম খাদ্যের প্রয়োজন। কিন্তু কলকাতা শহরের বুকে সেই সব বুভুক্ষু রোগীরা তিন চার দিন হ'ল কোন খাদ্য পাচ্ছে না এবং যে খাদ্য দেওয়া হচ্ছে তার মান এমন নিম্ন তারা খেয়ে বমি করছে। ফলে গতকাল এবং আজ

তারা কোন রকম খাদ্য গ্রহণ করে নি এবং আশে পাশের দোকান থেকে খাদ্য সামান্য কিনে খেয়েছে এবং তিন চার পয়সা দামের ঔষধ অ্যান্ট্রো-কুইনল পর্যন্ত তাদের দেওয়া হচ্ছে না। আমি বারবার মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি এই হাসপাতালটিকে অনতিবিলম্বে ন্যাশনালাইজড করবার জন্য এবং সরকার থেকে দায়দায়িত্ব গ্রহণ করবার জন্য। কিন্তু দুঃখের বিষয়, আজ পর্যন্ত সরকারের পক্ষ থেকে সেই চেষ্টা পরিলক্ষিত হচ্ছে না। আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি করছি যে, আজ বা কাল সময় ক'রে দেখে আসুন, কি অবর্ণনীয় দুঃখকষ্টের মধ্যে সেখানকার রোগীরা এবং শ্রমিক কর্মচারীরা আছেন। তাঁর কাছে জানতে চাই যে, এটা ন্যাশনালাইজড করবার প্রচেষ্টা চালান হচ্ছে কিনা এবং পশ্চিমবঙ্গ সরকার দায়দায়িত্ব গ্রহণ ক'রে সেই মানুষদের বাঁচাবেন কিনা। যদি অনতিবিলম্বে জাতীয়করণ না করা হয়, সেখানকার কর্তৃপক্ষ যেভাবে অত্যাচার চালাচ্ছেন দিনের পর দিন সেখনাকার রোগী এবং অসুস্থ ভাইবোনেদের উপর, হয়তো কয়েকদিনের মধ্যে সেখানকার মৃত্যুর খবর পেয়ে এখানে জানাতে হবে এবং সেটা জানানোর আগে আমি স্বাস্থ্যমন্ত্রীকে বলবো সেখানকার রোগীদের কথা শুনুন এবং জাতীয়করণ কতদূর এগিয়েছে বলুন, তা হলে তাদের সে খবর জানাতে পারি।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আজ থেকে দিন পনেরো আগে আমার কাছে এসেছিলেন এবং আমার কাছে জানান। এটা সরকারী হাসপাতাল নয় এবং বেসরকারী প্রতিষ্ঠান এবং রেজিস্টার্ড সোসাইটি। এরা শুধু যাদবপুর হাসপাতালই দেখছে না, কার্শিয়াং-এ টি বি স্যানিটোরিয়ামও দেখছে। এদের সম্পর্কে অনেক কেস হাই কোর্টে পেনডিং আছে। এটা কিভাবে জাতীয়করণ করা যায় সে সম্পর্কে মতামতের জন আমি ল ডিপার্টমেন্টে পাঠিয়েছিলাম এবং সেখান থেকে অভিমত এসেছে। আমি জানাচ্ছি সরকার এটা অত্যন্ত গুরুত্ব সহকারে দেখছেন।

**শ্রীজ্যোতির্ময় মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কলিং অ্যাটেনসান দিয়েছিলা সে সম্পর্কে মন্ত্রিমহাশয় সময় নিলেন। কিন্তু সরকারী কর্মচারী ফেডারেসান-এর কর্মীদে তাদের ৪৮ ঘণ্টা অনশন হয়ে গিয়েছে। অনশনব্রতীদের মুখের দিকে তাকিয়ে অবিলম্বে যাতে মন্ত্রীদের মধ্যে একজন বিবৃতি দেন, তার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বি এন রায় গ্রুপ অফ হস্পিটালস রিহ্যাবিলিটেশন সেন্টার এটা একটা সোসাইটি কর্তৃক পরিচালিত হচ্ছে এবং সোসাইটি এব পশ্চিমবঙ্গ সরকারের যৌথ দায়িত্বে সেই হাসপাতাল চলছে। এটা এর আগে তিনশো বে ছিল, কিন্তু এখন দু'শো বেডে নেমে এসেছে। সেখানকার অবস্থা অত্যন্ত আশঙ্কাজনক এই হাসপাতালকে ন্যাশনালাইজড করবার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট এবং ওয়েস্ট বেঙ্গ সরকারের নেগোসিয়েসান এক বছর ধ'রে চলছে।

[2-30—2-40 p.m.]

এখানকার কর্মচারী যারা আছেন তাদের বেতন এবং তাদের ডি এ সারা ভারতবর্ষের যেস হাসপাতাল আছে তার তুলনায় অনেক কম। এটা মন্ত্রিমহাশয়ের গোচরীভূত আছে। আ অনুরোধ করছি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন ত্বরান্বিত করার জন্য যাতে ন্যাশনালাইজ ক যায়, যাতে সেখানে অচল অবস্থার সৃষ্টি না হয়। গত সপ্তাহে তারা চার দিন ধরে হাঙ্গা স্ট্রাইক করেছে। এটা মাননীয় মন্ত্রিমহাশয়ের গোচরে আনবার পর তিনি অ্যাসিওরেন্স দিে ছিলেন এ সম্বন্ধে সরকার দ্রুত ব্যবস্থা অবলম্বন করছেন। আজ ৮ দিন হয়ে গেল কিছুই হ নি। এ সম্পর্কে শীঘ্র যদি ব্যবস্থা অবলম্বন না করা যায়, তা হলে অবস্থা আরও খারাপ, বিকলাঙ্গদের চিকিৎসা আরও সংকটজনক হয়ে পড়বে। কর্মচারীরা আমৃত্যু হাঙ্গার স্ট্রাই করবে। এখানে মন্ত্রিমহাশয় উপস্থিত আছেন। এ ব্যাপারে তাঁকে কিছু বক্তব্য রাখার জ অনুরোধ জানাচ্ছি।

**শ্রীঅজিতকুমার পাঁজা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে পি এন রায় হাসপাতাল রয়েছে সেটা একটা ট্রাস্টির মাধ্যমে রয়েছে। তা সত্ত্বেও আমি নিজে দু-দিন সেখানে গিয়েছিলাম। সেখানে রোগীরা কোন কষ্টে পড়ে নি, যেমন যাদবপুর হাসপাতালে হয়েছে। এখানে যে ট্রাস্ট রয়েছে তার ফলে সেটাকে নিয়ে নেবার ব্যাপারে অনেক অসুবিধা দেখা দিয়েছে। সেখানে যে ট্রাস্টি রয়েছে তাদের আমি রিকোয়েস্ট করেছি যে, আপনারা এটা আমাদের কাছে সারেন্ডার করুন। এবং কেন্দ্রীয় সরকারের কাছে আমরা একটা প্রোপোজাল দিয়েছি যাতে এই রকম একটা বিকলাঙ্গ হাসপাতাল সারা ইস্টার্ন জোনের জন্য এখানে করা যায় কিনা। কেন্দ্রীয় সরকার তাতে পুরোপুরি রাজী আছেন। কেন্দ্রীয় সরকারের দল এসে দেখে গেছেন এবং তাঁরা যে যে জমি চেয়েছেন তাতে আমরা হ্যাঁ জানিয়ে দিয়েছি। ট্রাস্টি সারেন্ডার করবে বলে আশা করি। এবং আমরা কেন্দ্রীয় সরকারের কাছে রেজলিউসন করে পাঠিয়ে দিয়েছি এবং আমরা অপেক্ষা করছি কেন্দ্রীয় সরকার যাতে তাড়াতাড়ি স্যাংসন করেন। এটা হয়ে গেলে সারা ইস্টার্ন জোনের জন্য এখানে বিকলাঙ্গদের হাসপাতাল হবে।

**শ্রীরবীন্দ্র ঘোষ:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রি-মহাশয়ের এবং এই সভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ২৪-পরগনা জেলার জগদ্দল থানার একটি পাঁচজনের পরিবার দীর্ঘ দিন না খাওয়ার পর বেকারির জ্বালায় স্বামী, স্ত্রী, তিনজন ছেলেমেয়েকে নিয়ে অন্নের অভাবে ঘরের মধ্যে ৫ জন বিষ খেয়ে দরজা বন্ধ করে মারা গেছে। মুখ্যমন্ত্রী নিশ্চয় তদন্ত করে দেখবেন। আজকে বাংলাদেশে বহু জায়গায়, শুধু জগদ্দল থানায় নয়, দিকে দিকে বেকারী ও খাদ্যের অভাব দেখা দিয়েছে। শুধু ঐ পাঁচজন না খেয়ে মারা গেছে তা নয়, হাওড়া জেলায় এবং প্রতিটি জেলায় অনেক মানুষ না খেয়ে দিন কাটাচ্ছে। তাই আমি খাদ্যমন্ত্রী ও আমাদের প্রগতিশীল সরকারের অন্যান্য মন্ত্রীদের এ বিষয়ে লক্ষ্য রাখার জন্য অনুরোধ জানাচ্ছি। এটা ঠিক যে, গ্রামের মানুষ বেকার অবস্থায় দিন কাটাচ্ছে। যদি এই অবস্থা চলে, তা হলে আরও অনেক মানুষ বিষ খেয়ে প্রাণ ত্যাগ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ সম্বন্ধে তদন্ত করে নিশ্চয় দেখা হবে, এবং মন্ত্রিমহাশয় নিশ্চয় পোস্ট-মর্টেম রিপোর্ট নেবেন।

**শ্রীকৃষ্ণপদ রায়:** স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের একটি দপ্তরের রহস্যজনক চরম অবহেলার এবং কাজে গাফিলতির ঘটনা আপনার গোচরে আনছি। পশ্চিম-বঙ্গ সরকারের পাবলিক হেল্থ ইঞ্জিনীয়ারিং বলে একটি বিভাগ আছে। মাননীয় মন্ত্রিসভার সদস্যরা নিশ্চয় জানেন যে, হাওড়া জেলায় ২৫টি হেল্থ সেন্টার ও সাবসিডিয়ারী হেল্থ সেন্টার-এ টিউবওয়েল সিংকিং-এর নির্দেশ রাইটার্স বিল্ডিংসের হেল্থ ডিপার্টমেন্ট থেকে দেওয়া হয় ১৯৭২ সালের ৮ই আগস্ট।

২৫টি হেল্থ সেন্টার, সাবসিডিয়ারী হেল্থ সেন্টারের টিউবওয়েল রি-সিংকিং-এর এস্টিমেটস, কস্ট সমেত কার্যকর করার নির্দেশ জারী করা সত্ত্বেও আজকে ১৯৭৩ সালের ১লা মার্চ হয়ে গেল, এখন পর্যন্ত সেই নির্দেশ কার্যকর করা হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্রের একটি হেল্থ সেন্টারকে আমি জানি, সেটা বোধ হয় আপনার বাড়ির সামনে হবে, সেখানে টিউবওয়েলের জলের অভাবে এক সময় পুকুরের জল দিয়ে ওষুধ তৈরি করতে হয়েছিল। সেই সম্পর্কে অনেকবার দৃষ্টি আকর্ষণ করার পরেও এবং বিভাগীয় দপ্তর থেকে নির্দেশ থাকা সত্ত্বেও পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং এখন এ বিষয়ে চরম উদাসীনতা দেখাচ্ছেন। তাই, আমি এই চরম উদাসীনতার প্রতি মাননীয় মন্ত্রিমহাশয় এবং মন্ত্রিসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীফণীভূষণ সিংহবাবু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন ধরে স্কুলের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা বেতন পান নি। বর্তমানে ডি পি আই থেকে যে সার্কুলার গেছে তাতে দেখতে পাচ্ছি যে, স্কুলের শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী যাঁরা এই দীর্ঘ ৬ মাস ধরে বেতন পান নি, আজকে মার্চ মাস, বছরের শেষ প্রান্ত এসে পৌঁছে গেছে, তাদের টাকার পরিমাণ এত কমে গেছে যে, সারা বছরে ডেফিসিট স্কুলে সরকার থেকে যে অনুদান দেওয়া হয় সেটা এই দীর্ঘ

দিন না দেবার ফলে তাদের ছেলেমেয়েদের নিয়ে সংসারের নানা রকম দায় দায়িত্ব পালন করা একেবারে অসাধ্য হয়ে উঠেছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে প্রস্তাব রাখছি যে, একজন স্কুলের শিক্ষক ও অশিক্ষক কর্মচারী আজকে যে দুরবস্থার মধ্যে পড়েছে সেদিকে লক্ষ্য রেখে তাদের পাওনা অনতিবিলম্বে মিটিয়ে দেবার ব্যবস্থা করুন এবং সেইসব অবহেলিত শিক্ষক ও অশিক্ষক সমাজের প্রতি একটু দৃষ্টি রাখুন। আমরা দেখতে পাচ্ছি, এইসব অবহেলিত শিক্ষক ও অশিক্ষক কর্মচারীরাই হচ্ছেন আমাদের সমাজের মেরুদণ্ড। জাতির কাছে তাদের আজকে যে আশা আকাঙ্ক্ষা সেটা বিচলিত হতে চলেছে। সেইজন্য আমি এই অবস্থার প্রতিকারের জন্য আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য বিভাগের মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণের জন্য একটি পরিস্থিতির উল্লেখ করছি এবং তার প্রতিকার দাবি করছি। মেদিনীপুর জেলার পাঁশকুড়া ব্লক-২, হাওড়া জেলার সন্নিহিত অঞ্চল রূপনারায়ণের অপর পারে অবস্থিত। সাধারণভাবে ঐ এলাকাটি ঘাটতি এলাকার মধ্যে পড়ে। বরাবর চালের দাম কমতি রাখবার জন্য ওখানে ফ্রি সেলে চাল এবং আটা ইত্যাদি বন্দোবস্ত করে চালের দাম কমিয়ে রাখা হয়। গত কয়েক বছর ধরে এই আচরণ সাধারণতঃ করা হচ্ছিল। কিন্তু সম্প্রতি অবস্থা এই রকম দাঁড়িয়েছে যে, এমনি আটা, সাধারণ অবস্থায় ওখানে যা পাওয়া যেত এখন পাওয়া যাচ্ছে না এবং ফ্রি সেলের চাল বন্ধ করে দেওয়া হয়েছে। মেদিনীপুর জেলার অপরাপর অঞ্চল থেকে নির্দিষ্ট হোলসেলারদের মারফত চাল আনবার যে সুযোগ ছিল তাও বন্ধ করে দেওয়া হয়েছে। তার ফলে দেখা যাচ্ছে, ঠিক তারই পার্শ্ববর্তী থানা ডেবরায় ১·১০, ১·১৮ টাকা দরে চাল বিক্রী হচ্ছে, অথচ একই জেলা রূপনারায়ণের কাছে চালের দাম ইতিমধ্যেই ১·৭৫, ১·৮০ টাকাতে উঠে গেছে। এর কারণ এই বছর ঐ এলাকায় কংসাবতীর জল দিয়ে যে চাষ হবার সম্ভাবনা ছিল, তাও নেই। কাজেই এই অবস্থায় ওখানকার লোকদের অনতি-বিলম্বে দুঃখদুর্দশা কমানোর জন্য ফ্রি সেলে চাল দেবার ব্যবস্থা করা হোক এবং নির্ধারিত হোলসেলারদের মারফত ওখানে চাল আনবার জন্য অনুমতি দেওয়া হোক আপনার মাধ্যমে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি।

[2-40—2-50 p.m.]

**শ্রীএক্রামুল হক বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভা বিশেষ করে রিলিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত পরশুদিন হঠাৎ মুর্শিদাবাদ জেলার উপর দিয়ে শিলাবৃষ্টি সহ ঝড় পাস করে। ফলে গম এবং আমের মুকুল নষ্ট হয়ে গিয়েছে। তা ছাড়া যেসমস্ত খড়ের বাড়ি ছিল সেসমস্ত ধ্বংস হয়ে গিয়েছে বিশেষ করে ডোমকল আর জলঙ্গী ব্লকে। এই সংবাদ গতকাল আমি পেয়েছি। তাই আমি রিলিফ মিনিস্টারের কাছে অনুরোধ জানাচ্ছি এই সমস্ত দুঃস্থ পরিবারকে অবিলম্বে অনুদান এবং খাদ্যদ্রব্য সরবরাহ করা হোক। এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মৎস্য বিভাগের অর্থ অপচয় সম্বন্ধে আমি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পশ্চিমদিনাজপুর জেলার তপন ব্লকে তপনদীঘি নামে একটি দীঘি আছে। এই দীঘিটি এক মাইল লম্বা এবং আধ মাইল চওড়া। এখানে মৎস্য চাষের এক প্রকল্প ১৯৬৫-৬৬ সালে নেওয়া হয়েছে। এখানে ২ লক্ষ ৮৯ হাজার ১৭৪ টাকা খরচ হয়েছে স্টাফ খরচ সহ। কিন্তু হিসাবে যা দেখানো হয়েছে তাতে জলজ উদ্ভিদ্ বা ঘাস কাটা আর সরকারী কর্মচারীদের মাহিনা দেওয়া ছাড়া আর কোন কাজ হয় নি। আসলে সেখানে মৎস্য উৎপাদনের কোন কাজ হয় নি এবং এক মণ মাছ উৎপন্ন হয় নি বা বাজারেও সেখানের মাছ বিক্রি হতে দেখি নি। তাই স্যার, আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ, সরকারী অর্থের এইভাবে অপচয় যাতে না হয় সেটা দেখুন এবং প্রকৃতপক্ষে যাতে সেখানে মাছ চাষ হতে পারে সে ব্যবস্থা করুন।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ জরুরী বিষয়ের প্রতি এই সভার মাননীয় সদস্যদের এবং মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে বিষয়ে বলছি সে সম্পর্কে এখানকার অধিকাংশ সভাই আমার সঙ্গে একমত হবেন বলে আমার দৃঢ় বিশ্বাস। স্যার, ইতিপূর্বে এই সভায় কলকাতা এবং হাওড়ার ট্যাক্সি চালকদের দুর্ব্যবহার সম্পর্কে আলোচনা হয়েছে। আজকে এ ব্যাপারে আমার নিজের যা অভিজ্ঞতা হয়েছে সেটাই আমি বলছি। হাওড়া স্টেসনে যখন সকালবেলায় ট্যাক্সির জন্য এলাম তখন দেখলাম ৩৫।৪০টি ট্যাক্সি মিটার ডাউন করে সেখানে দাঁড়িয়েছিল এবং বিভিন্ন রকম যাত্রী তুলছিল যারা বেশী পয়সা দিচ্ছিল। একজন পুলিস অফিসারের সামনেই এই ঘটনা ঘটছিল। তখন বৃষ্টি পড়ছিল এবং আমরা সেই বৃষ্টিতে ভিজছিলাম। যখন সেই পুলিস অফিসারকে বললাম, এই রকম অন্যায়ভাবে যাত্রী নিয়ে যাওয়া হচ্ছে, তখন তিনি আমাদের সঙ্গে কথাই বললেন না। হাওড়া স্টেসনের ভারপ্রাপ্ত পুলিস অফিসারকে আমি আমার পরিচয় দিতে চাই নি, যে পরিচয়ের গুরুত্ব নেই, কিন্তু শেষে আমি বললাম, আমি একজন বিধানসভার সদস্য, আপনার নিশ্চয় এ বিষয়ে দেখা উচিত, তিনি বললেন, "বিধানসভায় বলবেন তো, ঠিক আছে, আমি হাওড়া স্টেসনের পুলিস ইন্সপেক্টর, এটাও বলে দেবেন, আমার আর কিছু বলার নেই।" আমি লাঞ্ছিত হয়েছি, কি অপমানিত হয়েছি তা নিয়ে আমি বলতে চাই না বা আমি আমার ব্যক্তিগত মর্যাদা বা সুযোগসুবিধাও দাবি করছি না, আমি খালি ঘটনাটা বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার বা মন্ত্রিসভা জানেন যে হাওড়া ও কলকাতার ট্যাক্সি চালকরা কিভাবে সাধারণ মানুষের সঙ্গে ব্যবহার করেন। অসুস্থ মুমূর্ষু রোগী হাসপাতালে পৌঁছতে পারে না, জরুরী কাজে নিযুক্ত নাগরিক ট্যাক্সি চেয়ে পান না। যখনই ট্যাক্সি ডাকা হয়, ট্যাক্সি চালকরা বেপরোয়াভাবে গাড়ি চালিয়ে নিয়ে চলে যায়। সেখানে পুলিস কর্তৃপক্ষ বা কর্তব্যরত পুলিস কর্মচারীর কাছে যদি অভিযোগ করা হয়, তা হলে সেই অভিযোগের জবাবে প্রত্যাখ্যান ছাড়া আর কিছু পাওয়া যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিজের চোখে দেখেছি, মুমূর্ষু মেয়েকে হাসপাতালে নিয়ে যাবার জন্য এক ভদ্রমহিলা ট্যাক্সি চালকের হাতে-পায়ে ধরে কান্নাকাটি করছেন, কিন্তু ট্যাক্সি চালক প্রত্যাখ্যান করে চলে গেল। স্যার আমি ওখানে দুই-আড়াই ঘণ্টা দাঁড়িয়ে বহু ট্যাক্সিকে হাত দেখিয়েছি, কিন্তু কাউকেও দাঁড় করাতে পারি নি। এই হচ্ছে আজকের কলকাতার অবস্থা। স্যার, ট্যাক্সি চড়া গরিব বা মধ্যবিত্তদের পক্ষে বিলাস নয় বা স্ফূর্তির ব্যাপার নয়। সাধারণ মানুষ যখন ট্যাক্সি চড়তে চান তখন নিতান্ত প্রয়োজনেই চান। স্যার, ভারতবর্ষের বিভিন্ন শহর বা প্রান্ত ঘুরে একথা আমি হলপ করে বলতে পারি যে, কলকাতা শহরের ট্যাক্সি চালকদের মত এরকম অমানুষিক আচরণ এবং সরকারী কর্তৃপক্ষের এরকম নিষ্ক্রিয়তা আমি ভারতবর্ষের কোন শহরে দেখি নি। কলকাতার ট্যাক্সি আমাদের সমাজজীবনের কলঙ্ক, আমাদের অপমান।

অত্যন্ত দুঃখের সঙ্গে, ক্ষোভের সঙ্গে বলছি এই সভায় এবং এটা শুধু আমি একা নয়, এই ট্যাক্সি চালকদের অন্যায় আচরণ এবং বেয়াদপি সম্পর্কে অনেকে উল্লেখ করেছেন। কিন্তু সরকার পক্ষ থেকে এর প্রতিকারের জন্য কোন আশ্বাস পাওয়া যায় নি, কোন ভরসা দেওয়া হয় নি। কলকাতা শহরে এই ট্যাক্সি চালকদের অন্যায়, অবিচার এবং বেয়াদপি শায়েস্তা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর কাছে বিবৃতি দাবি করছি। আমি এম এল এ হিসাবে বিশেষ সুযোগসুবিধার অধিকারী নই। কিন্তু জনসাধারণের প্রতিনিধি হয়ে তাদের যাতে সুবিধা হয় তার জন্য একথা বলছি যে, মাননীয় পরিবহণমন্ত্রী এই বিধানসভায় এই বিষয়ে সুস্পষ্ট আশ্বাস আজকে দিন এবং যাতে এই ধরনের ঘটনা ঘটলে সরকার পক্ষ থেকে কি কর্ম-পন্থা গ্রহণ করবেন সে বিষয়ে নির্দিষ্ট করে বলুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল।)

**Mr. Speaker:** Honourable Members, please take your seats. Hon'ble Minister Shri Gyan Singh Sohanpal will speak.

**Shri Gyan Singh Sohanpal:** Mr. Speaker, Sir, I am really sorry to hear from the honourable Members about the behaviour of the taxi operators. It is really disgraceful for me to hear such allegation being in charge of this Department. Last time also the honourable Member made this specific complaints about the similar incident and he knows it well that I took very serious action and the license of that operator was cancelled. I do not wish to hold any brief about the taxi operators and about their behaviours, but I would submit most modestly that unless the specific cases are brought to my notice it is rather difficult for me to take any action. The other day I was not here. The Hon'ble Chief Minister has condemned this also and has assured that necessary action would be taken in the matter. I have written to the honourable Members who have mentioned similar cases here in this House, Dr. Ghani and Shri Besterwitch. I have requested them to give me specific cases. I can assure this House that I will not hesitate to take action against them who have made such offence.

**শ্রীসিদ্ধার্থশংকর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যা বললেন, তার সঙ্গে আমি এইটুকু বলতে চাই, আমাদের ঐ ট্যাক্সি নম্বরগুলি পেলে সুবিধা হয়। আমি দেখলাম, হিন্দুস্থান স্ট্যান্ডার্ড না অমৃতবাজার পত্রিকা আমার ঠিক মনে নেই, শেষের পাতায় একজন লিখেছেন, তিনি প্রবন্ধ লেখক, তাতে তিনি ট্যাক্সি সম্পর্কে বলেছেন এবং সেই ট্যাক্সির নম্বর পর্যন্ত তিনি দিয়েছিলেন এবং আরো লেখা ছিল, নম্বর দিলাম, কেউ এটা সম্বন্ধে কিছু করেন কিনা দেখি। আমি সেই নম্বরটা নিয়েছি এবং সেই সম্পর্কে ব্যবস্থা করেছি। কাজেই মাননীয় সদস্যদের বলবো, তাঁরা যদি ট্যাক্সির নম্বরটা দেন, তা হলে আমি সে সম্পর্কে নিশ্চয়ই ব্যবস্থা করবো এই বিষয়ে কোন সন্দেহ নেই।

**Shri A. H. Besterwitch:** I want to be clarified in connection with the taxi drivers. Hon'ble Chief Minister has asked for numbers and said that action will be taken. But, I want to know what are the Department's staff, i.e., the police, doing? What are the police doing when they see the 'lal pagris' are moving from one place to another?

**Shri Siddhartha Shankar Ray:** There is no longer any 'lal pagri' on the streets.

**Shri A. H. Besterwitch:** By 'Lal Pagris', I mean, the meters covered with red piece of cloth. I can say one number and that number is 5721. This is a regular taxi on the road with red pagri. I have seen it on several occasions, standing on the roadside.

**Mr. Speaker:** What is the number of the taxi?

**Shri A. H. Besterwitch:** WBT 5721. This is a regular taxi and I see it always on the road. What are the police doing with these people?

**Mr. Speaker:** Mr. Besterwitch, no more discussion on the subject is needed, because the Hon'ble Chief Minister has given an assurance.

[2-50—3-30 p.m. including adjournment.]

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি পূর্ণ আস্থা এবং শ্রদ্ধা রেখে বলতে চাই যে, আমি তামিলনাড়ুতে দেখেছি মোটর ভিহিকল্স ডিপার্টমেন্টের পক্ষ থেকে স্পেশাল স্কোয়াড আছে। এই স্পেশাল স্কোয়াড শহরের বিভিন্ন জায়গায় মাঝে মাঝে হানা দেয় এবং ট্যাক্সি চালকরা এই ধরনের যদি আচরণ করেন, তা হলে তাদের লাইসেন্স, পার্মিট সিজ করে নেওয়া হয়। কলকাতা এবং পশ্চিমবঙ্গের অন্যান্য স্থানে এই ধরনের কোন ব্যবস্থা করা যায় কিনা সেই বিষয়ে আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রিমহাশয়কে বলতে চাই যে, আপনার বিভাগের এই রকম ধরনের এক স্পেশাল স্কোয়াড, ভিজিলেন্স স্কোয়াড

করুন যারা এই সমস্ত ঘটনা দেখবেন অকুস্থলে এবং সেই সমস্ত বেয়াদপ ট্যাক্সি চালকদের দেখবেন। তার ফলে কোন স্পেসিফিক কেস দেবার দরকার হবে না। সমস্ত কিছু বন্ধ হয়ে যাবে।

**ডাঃ শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ অত্যন্ত দুঃখের সঙ্গে একটা গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন গত খারিফ মরশুমে প্রচণ্ড খরার জন্য খাদ্যশস্য উৎপাদন ব্যবস্থা প্রায় বিপর্যস্ত হয়ে পড়েছিল। এই যে খাদ্যশস্য উৎপাদন ঘাটতি, এই ঘাটতি পূরণ করার জন্য কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে ১৪ কোটি টাকা দিয়েছিলেন জরুরী খাদ্যোৎপাদন কর্মসূচির জন্য। এই টাকা ৩১শে মার্চের মধ্যে খরচ হয়ে যাবার কথা এবং এই টাকা থেকে প্রায় তিন চার কোটি টাকা আলাদা করে রাখা হয়েছিল সাত হাজার পাঁচ শত টিউবওয়েল এবং ডিপ টিউবওয়েল স্থাপন করার জন্য।

আমি গত কাল ডিপার্টমেন্টে খবর নিয়ে দেখলাম, এই ৭ হাজার ৫০০ জায়গায় মাত্র ৭০০ টিউবওয়েল তৈরি করার ব্যবস্থা এখন হচ্ছে। খোঁজ নিয়ে দেখলাম, যদিও ২,৯০০ টিউবওয়েলের ওয়ার্ক অর্ডার দেওয়া হয়েছে, কিন্তু যে স্ট্রেনার দরকার সেই স্ট্রেনার এসেছে ২,২০০ তাতে ৬০০ থেকে ৬৫০ টিউবওয়েল করা যায়। তারা বলছেন, এই মাসে আর বেশী যোগাড় করা সম্ভব নয়। একটা মাত্র কোম্পানী, পাইওনিয়ার কোম্পানী, তারা তৈরি করে, তারা এই মাসে কোন মালপত্র তৈরি করতে পারে নি। আমার প্রশ্ন হচ্ছে, ৭ হাজার ৫০০-র মধ্যে ৭০০।৮০০-র বেশী মার্চ মাসে শ্যালো টিউবওয়েল করা যাবে না এবং সমস্ত টাকা ফেরত যাবে। এই আজকে আমি আপনার মাধ্যমে এই জিনিসটা মন্ত্রিসভার কাছে রাখছি।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভার কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরতে চাই এবং সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রিমহাশয়ের এবং সকল সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, মুর্শিদাবাদ জেলায় ভগবানগোলা বিধানসভা কেন্দ্র বাংলাদেশের সীমান্তে অবস্থিত। এই ব্যাপারটা কাগজ-পত্রেও বেরিয়েছে যে, সেখানে লোক অনেক লোক বর্ডার ক্রস করে আসে এবং এসে চুরি ডাকাতি করে আবার চলে যাচ্ছে। এই রকম ঘটনা প্রায় প্রত্যহ ঘটছে। বিশেষ করে ভগবানগোলায় ২ নম্বর ব্লকে আখেরিগঞ্জে, চৌকিবাড়ীতে এই রকম প্রতিদিন চুরি-ডাকাতি হচ্ছে। কয়েকদিন আগে ভগবানগোলা স্টেশনে দিনের বেলায় ১১টার সময় কলকাতার একজন ভদ্রলোকের ছিনতাই হয়েছে। কিছু দিন আগে বাড়ীয়নগড়ে ডাকাতি এবং ভগবানগোলায় বিরাট চুরি হয়েছে। এই জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রিমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ অঞ্চলে যে আর্মড গার্ডের ক্যাম্প আছে সেটা কৃষ্ণপক্ষে থাকে আর শুক্লপক্ষে থাকে না, যাতে ঐটা সব সময় থাকে তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে সম্প্রতি রিডার-এর পোস্টে রিক্রুটমেন্টের ব্যাপারে একটা অত্যন্ত গুরুত্বর ব্যাপার দেখা দিয়েছে, আমি সেই সম্বন্ধে মন্ত্রিসভার তথা এই বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। ঘটনাটা হল যাদবপুর বিশ্ববিদ্যালয়ে ইউনিভার্সিটি গ্রান্টস কমিশন অ্যাডভান্সড রিসার্চ-এর জন্য ইকনমিক জিওলজির দুটি পোস্ট খোলা হয় এবং আরও একটা পোস্ট খোলা হয় ঐ বিশ্ব-বিদ্যালয়ের ঐ বিভাগে যে সমস্ত অধ্যাপক আছেন তাদের জন্য। প্রথমে বাইরে থেকে প্রার্থী সেখানে ঐ পদের জন্য দরখাস্ত করেন এবং ঐ বিশ্ববিদ্যালয়ে যারা কাজ করছেন তাঁদের মধ্যে ৭ জন দরখাস্ত করেন। ৫ জন ডক্টরেট আর একজন ডি এস-সি। আর বাইরে থেকে যারা দরখাস্ত করেছেন তাদের মধ্যে ব্রিলিয়েন্ট স্কলার ছিলেন। আমি শুনে অত্যন্ত আশ্চর্য হলাম দুঃখিত হলাম যে ঐ ইউনিভার্সিটি থেকে যাদেরকে সিলেক্ট করা হয়েছে সেই ৭ জনের মধ্যে যারা ডক্টরেট নন এই রকম দু-জন সিলেক্টেড হয়েছেন আর একজন সিলেক্টেড হয়েছেন যিনি ডক্টরেট। আর ডি এস-সি যিনি তিনি সিলেক্টেড হলেন না। এই পোস্টে সিলেকশনের প্রাইমারী এডুকেশন হচ্ছে একাডেমিক কোয়ালিফিকেশন আর রিসার্চ ওয়ার্কের ঐ

স্পেশাল সাবজেক্টে কি কি পেপার করেছেন সেইসব টিচিং এক্সপিরিয়েন্স এই সমস্ত দেখা। তা ছাড়া বিশ্ববিদ্যালয়ের ভেকেন্সিগুলি সময় সময় নোটিফাই করার জন্য দিন ধার্য থাকে, মাস ধার্য করা থাকে, আমি সেই সময়গুলি বলে বিধানসভার সময় নষ্ট করব না। এখন নোটিফিকেশন-এর সময় হল, কিন্তু রিক্রুটমেন্টের সময় অনেকবার সেই নোটিফিকেশন হয়েছে, এবার নিশ্চয় সেটা হয় নি।

এই ইরেগুলারিটি রেগুলার করার জন্য ইউনিভার্সিটি-তে শনিবার স্পেশাল মিটিং করে এটা র‍্যাটিফাই করতে যাচ্ছে। তাই এডুকেশন ডিপার্টমেন্ট-কে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের এই গলদ সম্বন্ধে দৃষ্টি দিতে বলছি এবং সরকারী প্রতিনিধি যাঁরা আছেন তাঁদের এদিকে নজর দিতে বলছি। আমি কোন প্রার্থী সম্বন্ধে বলছি না। বিশ্ববিদ্যালয় বিদ্যার সর্বোচ্চ স্থান। সেখানে যদি এই রকম অন্যায়, গুরুতর অভিযোগ আমাদের কাছে আসে, সেই অভিযোগ সম্বন্ধে সরকার নিশ্চয় একটা বিহিত ব্যবস্থা করবেন। আমার কণ্ঠ চ্যান্সেলারের কাছে যাবে কিনা জানি না, তবে মন্ত্রিমণ্ডলীর কাছে যাবে এবং আপনার মাধ্যমে সরকারী প্রতিনিধিদের বলব যে, এদিকে আপনারা সজাগ দৃষ্টি দেবেন এবং ক্যান্ডিডেট সিলেকশন-কে ভ্যালিড করবার চেষ্টায় তাঁরা যে বাধা দেবেন, এ বিশ্বাস আমার আছে। তাঁদের কাছে বাইও-ডাটা আছে তাঁরা দেখবেন ঠিক সব আছে কিনা এবং পরীক্ষা করে তাঁরা সেইভাবে এগিয়ে যাবেন।

(At this stage the House was adjourned for 20 minutes.)

(After Adjournment)

[3-30—3-40 p.m.]

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, স্যার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এই হাউসের সদস্যরা ইতিপূর্বে আপনাকে কয়েকবার অনুরোধ করেছিলাম যে হাউসের কার্যকাল যাতে ৬টার মধ্যে শেষ হয় এদিকে আপনার একটু দৃষ্টি দেবেন। কিন্তু দেখতে পাচ্ছি ৬টার মধ্যে হাউস শেষ হচ্ছে না। এতে অসুবিধা হচ্ছে এই যে, অ্যাটেনডেন্স একদিকে যেমন কমছে তেমনি অন্যদিক থেকেও অসুবিধা হচ্ছে। এটা মেম্বারদের কথা। আর একটা কথা হচ্ছে, কোশ্চেন আওয়ারের সময় আমরা দেখতে পাচ্ছি আপনি আমাদের প্রতি একটা আদেশ দিয়েছেন, আমরা সেই আদেশ মান্য করে চলেছি, কোন মেম্বার যদি অনুপস্থিত থাকেন তা হলে তাঁর পক্ষ থেকে আমরা কেউ সেই কোশ্চেন পুট করতে পারি না, ফলে গুরুত্বপূর্ণ প্রশ্ন অনেক বাদ চলে যাচ্ছে। আপনি যদি এটা রি-কনসিডার করেন, তা হ'লে ভাল হয়। কারণ, অনেক মেম্বারকে কোন কাজের জন্য বাইরে যেতে হয়, অনেকের বাইরে গুরুত্বপূর্ণ কাজ থাকে। সেজন্য আপনার কাছে আমাদের সকলের সানুনয় নিবেদন এই যে, আপনি এটা রি-কনসিডার করুন, যাতে একজন মেম্বার যদি অনুপস্থিত থাকেন, তা হ'লে তাঁর পক্ষ থেকে অন্য একজন মেম্বার সেই কোয়েশ্চেন পুট করতে পারবেন। আপনি এই সুযোগ আমাদের দেবেন এই বিশ্বাস আছে।

**Mr. Speaker:** Honourable Members, a point has been raised that the House should be adjourned at 6 p.m. It can only be done by curtailing the speeches of the honourable Members. Today four hours have been allotted for discussion on the budget and it is not possible to adjourn the House at 6 p.m. It is the privilege of the Members that they can express their views on some matters, they can bring in some matters to the notice of the House. If the House is extended to 7 or 7-30 p.m. then it is to the advantage of the Members participating in the debate and I think I am not curtailing the privileges of the Members but I am extending their privileges by giving them more time, by not abruptly adjourning the House. Sometimes I allow them to proceed by extending the time so that they can participate in the discussion of Bills, Motions and other things.

As regards the second point, viz., questions, may I draw the attention of the honourable Members that today the number of questions was more than 30 and I have not been able to take more than 9 or 10 questions. That has

become the average. I can only expect co-operation from the honourable Members so that I can proceed in a speedy manner, so that I can cover as many questions as possible. The honourable Member who has raised the point of privilege can co-operate by raising less supplementaries. Priority should be given to those who are present, not to those who are absent, in the House. Shri Abdul Bari Biswas, who asks supplementaries after supplementaries and at same time raised a point of privilege, I think, is taking the maximum of the privilege and at the same time complaining for about curtailing the privileges of the Members. So I request Shri Biswas, Shri Kumar Dipti Sen Gupta, Shri Das and others not to ask so many supplementaries, not to take 5 or 10 minutes so that I can covor at least 15 to 20 questions whereas the average now is 9 or 10 questions. I have now got an opportunity to request the Members to co-operate with the Chair so that I can call as many questions as possible.

### General Discussion on Budget for 1973-74

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, the Finance Minister claimed his Budget for the year 1973-74 to be one without tears. He might be correct, for the sufferings of the people of West Bengal are too deep for tears and the budget ensures that those sufferings would further deepen in the coming year. The Finance Minister is known not only to be a brilliant student of Economics but also a skilful barrister. His budget speech reveals his talent as a lawyer amply. By beating about the bush with empty phrases like fighting the upholders of status quo and the protagonists of vested interests, the struggle against poverty, unemployment, illiteracy, disease and inequality, and in effect upholding they status quo and providing virtually nothing to reduce unemployment or banish illiteracy, the Finance Minister tried to win a lost case with high sounding verbiages signifying nothing. The Finance Minister drifted in his speech into high politics. He talked of ballot revolution in 1972. Perhaps he confused terms. We can only warn him that more the ruling power of this country will concoct such revolution the greater would be the danger for the democratic process. Those of us who do not look upon bourgeois democracy as the vehicle of a social change are fully aware of the lure of such distortions on the part of the ruling capitalist class which is unable to overcome the crisis generated by it. It is, however, for those who champion the cause of parliamentary democracy to decide whether they would uphold such blatant distortions as ballot revolution. I need not enter here into a lengthy controversy regarding the performance of the U.F. Government or how far they were allowed to perform anything by the upholders of status quo and protagonists of vested interests who ruled the country and have been ruling the country from the Centre and as masters of country's economy. Suffice it to say that the Finance Minister's figure would amply prove how the capitalists and other elements of vested interests have been heartened with the coming into power of the Finance Minister's party in the State. They have once again won West Bengal as their happy hunting ground. Now, Sir, if we go into various other aspects we find that the Finance Minister in various ways have tried to uphold the capitalist: who have come forward to invest huge amount having been ensured of unfettered right of exploiting the toiling people in particular and common people in general.

How did the Finance Minister try to hoodwink the people would be clear from one point in his budget speech.

He dwelt with at length on the steps taken to curb hoarding and speculation in foodgrains by the Union Government and some regulatory measures adopted by the State Government to deal with the problem of rising prices. The Finance Minister may be blissfully ignorant of the price index, but those, who cannot be so, would only laugh derisively at the bold face put up by the Finance Minister in the price front. When the people of the State in

particular and country in general have been groaning under the impact of high price, the Finance Minister's speech only adds insult to injury. It is also an invitation to the speculators and hoarders to raise prices further, because after what the Finance Minister told of the heroic efforts of the Union Government and the Government of this State, the price, as they are, can never be high. His talk of effecting a substantial increase in the consumption of the poorer sections of the community when they are unable to meet even the bare necessities owing to the high price is simply a cruel joke. Now, Sir, they always talk of the conditions since 1967, that is, during U.F. Government. If he goes into the conditions prevailing from 1967 up till now, he will find that there is no difference as all the Members of this House have been repeatedly telling the same story as was in 1967 and onwards. I am hearing the same story that there is clash, bloodshed, no help from the police, intra-party clash and all these things in West Bengal. So I find no difference between the U.F. Government and this Government. But all the Ministers and the Members of Congress side always claim that they are doing better than the U.F. Government. What happened after 1972 election, the great ballot revolution for which the R.S.P boycotted this Asembly? Of course, we have come back, but we find no tranquility in the law and order situation. Every Member from the Government side as well as our side are speaking about it. There is no law and order at present I know of a case where a lady has lodged an F.I.R. but the police did take no action. It is about Dhupguri. I find from the copies of papers that she has written to everybody, the Deputy Commisioner, Government of West Bengal and even to Mrs Gandhi, the Prime Minister.

[3-40—3-50 p.m.]

But I know, Sir, that up till now she has not got any information to this end. This is not the only case, Sir. There are lots of cases that are going on and on and F.I.R.s are being lodged in different police-stations. Sir, the same people who helped to form the U.F. Government are with the Congress Government also. There is no difference at all You are working with the same people who brought the U.F. into power and now they have brought you to power. Sir, yesterday, the Chief Minister himself said that 6-7 persons, who belonged to the Congress in the constituency of a Congress M.L.A., were arrested. Sir, many people are now moving with the Congress flag. The only thing is that a flag is required and that finishes anything. They are almighties. This has also been proved by the speeches made by the honourable Members of the Government side.

Now, Sir, the Finance Minister, in his speech, has been unable to mention a single worthwhile and concrete scheme for providing employment. He even seems to be unaware of its true nature and extent otherwise he could not have remarked that "land reforms will make an impact on the problem of unemployment and under-employment". He is not at all aware as to who are these unemployed and what would be the extent of land available for the landless peasants and marginal producers.

Sir, I do not want to take much of your time and I now pass on to the item of Education. On the education front the Finance Minister has only stated that the Chief Minister had promised employment to 12,000 primary teachers by the end of December, 1972. But, Sir, this year's budget provides for employment of 3,000 teachers in 1,000 primary schools. This is the condition, Sir, although the Finance Minister may say that there is no finance, West Bengal has got sufficient finance, but you have not the power to realise that finance.

Sir, you will find that now this Government is on such a move that more graduates do not come out. I understand that the Chief Minister has written to Dr. Satyen Sen, Vice-Chancelor, Calcutta University, asking him to see that

more graduates do not come out so as to bring down the number of graduates. Dr. Sen, accordingly, had written to all concerned and as a result many students got plucked in the B.A., B.Sc., and B.Com. Part I Examinations held in 1972. I am certain that if those papers are re-examined, then another 50 per cent. of the students will come out successful.

But this is the order of the Government. Why is it so? In the employment field, the army of unemployed in the educational community, if more comes in and join this army, Government will not be able to do anything for them. If I say that there is not a single scheme for the unemployed youths, the Finance Minister will say that there is no money. Now, Sir, if the Finance Minister really tries to get the money, he can get it. If he collects all the taxes from these dishonest businessmen he will get about 400 to 500 crores of rupees which is not still collected by the Government. You go and find your records and see what is the amount of money that can be collected from sales tax, cess and various other taxes.

Sir, in the case of land revenue, you will get about 400 to 500 crores of rupees, but you are not going to touch them. You are only touching all these poor people by bringing in Bills here which the Central Government, as according to the budget, have wished to do. Similarly, you can find that there is lot of money.

You have been receiving various grievances from the Auto Association. You have received letters from them. They want you to sanction autos in Calcutta or in whole of West Bengal by which you can employ thousands and thousands of youngmen which you have refused, from where, if you really want tax, there is lot of money coming in. According to them, the tax through road permit for five years will be Rs. 400, i.e., registration fee Rs. 40, half-yearly road tax Rs. 200 and miscellaneous Rs. 120 for each auto. You can get this amount and at the same time you can give employment to two thousand young lads who are not employed. But these things are not taken into consideration. They have applied you many a time which you have failed to give attention to. You only want tax, and tax. If you leave this tax aside you cannot get these things done. If you sanction permit to the young boys for the auto motors, you will find plenty of them coming in.

Sir, there is another thing like three-wheeled motors, what you call tempos. This is another fine place of income. If you issue permit you will earn money, but you are not doing that. You have got various channels of your taxes in it without bringing in this Bill which are of no consequence whatsoever. You want 2 crores of rupees and for the sake of that 2 crores you are putting burdens on the poor. It is an indirect taxation. It is not meant for the Government. I think, it is meant for the business people to strive on it. Ajoy Babu will agree with me and Shri P. C. Sen will also agree with me on this point. They are deprieving this State Government of huge amont of taxes though the Government have got the Income Tax Department, Sales Tax Department, and various other departments. What are they doing? They are going there and getting few paise into their pockets and then finishing their jobs.

[3-50—4 p.m.]

Sir, in regard to land revenue from the tea gardens, I think there is another 200 to 300 crores of rupees which you can get. But, this tax department has not yet given clearance to them. Some of the tea garden owners told me this thing, "we are not getting clearance, how can we pay"? Here is also money. If you get money from all these people, I think, you can make bigger industries and provide better employment for the youths of West Bengal.

Now, Sir, regarding flood control, I have heard various things about flood control, but nothing happened. Now, let us come to power. How you are spending money on power? It is not a thing about which my friends, new young Members, have a clear knowledge, but I am telling you that you are spending money and getting no benefit out of it. At a number of places connections have been given, but have you given them current? For about 4 or 5 years, the posts are there, but you are not giving electricity to the villagers, and the posts are being eaten up by the white-ants. If you go with me I will show you. So, in this way lakhs of rupees are being wasted. If you go to Madarihat centre and Birpara centre, posts are there for the last 4 or 5 years. I think, it was during the time of Shri P. C. Sen and the posts are still there. So, the posts which are being wasted or being eaten up by white-ants will again be required to be changed later on. It is a very fine business that is going on in the Electric Department and I know what you have got to say. You are losing money on it. I expressed this things during the time of P. C. Sen Government and, even during the time of U.F. Government, I expressed this sentiment for wasting this money. We are losing money for the sake of a few persons who are exploiting the Government in every form.

I want to ask the Finance Minister to answer this in the House. We do not want any "bluffology". Here is a letter which I have received—if the Finance Minister wants it, he can easily take it and see—from a gentleman who is a B.Sc. in Honours. He is an Engineer and he has seen the condition of these posts because he lives in that area. You are trying to save money, but at the same time you are wasting money. Now, Sir, let us come to my own community—the tribal community. What is our condition? Rs. 2 crores, i.e., including the State as well as the Central grant for the scheduled castes and scheduled tribes. Whether the Government is going to lift them up right to the sky within 2 crores of rupees. But from my experience let me tell you and tell this House—I think many will not believe it—that you have curtailed the fundamental rights of the tribal community by bringing in that Bill about birds' and animals fight, and today you are giving this 2 crores of rupees. For what? Is it for the upliftment of the scheduled castes and scheduled tribes or is it for the upliftment of the bureaucrats who are running the show? I think half the money is for their payments. Sir, since the time I came to this Assembly I have been making this noise about giving more money for the tribal community but they are not getting it. What is happening? You want to uplift the tribal community. But how? The first thing required is education. If there is no education, you cannot uplift them at all. Education is the essential thing for the tribal community's upliftment. The second thing is economic upliftment. Now, if these things are not done, what are you going to do with this 2 crores of rupees? I know, a lot of money has been spent but how was that money spent? Did any one go into it? Then again, during the time of Shri Tarun Kanti Ghosh when he was the Tribal Minister, it was categorically expressed even by the Commissioner, Tribal Welfare, that any money left over from one year's allotment for the scheduled castes and scheduled tribes will be carried over to the next year. What have you done these? All the money is going away again. But why should the money go? What is the reason of the money being unspent?—I cannot understand. The only thing is that you are not seeing to the education of the tribal community. For class IX, or class X or Class XI, they have got to purchase books costing Rs. 150/160. They are spending this money and what do you give them? Thirty rupees. With thirty rupees what books are they going to purchase and how are they going to learn? Hence they have stopped taking that money. I can tell you, Sir, examination too is a very peculiar thing nowadays. I know a young girl who failed twice. She could not understand as to how she failed but she failed. Last year she was to appear again; she was sick and so could not appear at the examination. This

time I asked her if she was going to appear at the examination. She said, "What is the use of continuing education?" I said, "Why?". She said, "Now education is not for talented people or for people who take interest in education. It is only for those boys and girls who go about copying, who have no school attending or education, but who go for the examination, copy and pass. We cannot pass in that dishonest way and so it is best not to take education." If a tribal community girl can express such a thing, how can you give them education? How can you see that they are educated? You say, you are giving free education to all the girls up to class VIII. Good.

[4—4-10 p.m.]

But why don't you give them free education right up to Class XI or Class XII which you are going to introduce? If the girls get free education up to Class VIII, why should not the boys get it too? A circular has been issued to the Higher Secondary Schools directing that fees should not be collected from the tribal students. The fees will be sent direct to the schools after the applications are received from the students because these tribal people never get tribal grants before 6, 9 or even 12ths. And, therefore, this circular was issued. But even now the same thing is going on. If they do not pay their monthly fees, they cannot go to schools. I do not understand why the tribal boys should submit applications for money when we see that there is free education up to Class VIII and there the students are not required to submit any application. Sir, we have tried our best to focus this point and, I am certain, many of the Members on the Congress side will agree with me, nothing has been done up till now. I want the Finance Minister to state categorically what the policy of the Government is in this connection. Sir, the University Grants Commission has given a report regarding the colleges and the librarians working in those colleges. But up till now Government has not come out with a clear policy about the wage increase of these librarians. It is giving them ad hoc increases. That's all. They have approached various authorities for their wage increases as per recommendations of the U.G.C. I find even the D.P.I. has written to all concerned in connection with this recommendation, but up till now nothing has been done. On this issue too I want the Finance Minister to tell us what the policy of the Government is.

Sir, next I come to the college professors. For months and months these professors do not get their pay. They are meeting the authorities regularly on deputation. They are meeting the Chief Minister and the Chief Minister gives them the assurance that something will be done. Sir, this 'something' should be done immediately. I know, Sir, there are certain factors in the educational institutions—there is no education in the institutions. That is a foregone conclusion. I would, therefore, request that these problems of the librarians and the professors should be looked into by the Government very carefully.

Let the people know, let the librarians know where they stand. Now, Sir, the Finance Minister has categorically said that about Rs. 2 crores has been earmarked for tribal development. How and for what will it be utilised? Is it earmarked for the wages of the employees of the Department or is it purely meant for the welfare of the tribal community and the scheduled caste? Then, application business for grants should be stopped. As class VIII girl students are not to pay any fees, similarly tribal students should not be required to pay any fees. There is also a development fee. It is a very peculiar thing. The school fee is Rs. 3.50 whereas the development fee is Rs. 2.50. This development fee—what does it mean and what is it? It has nothing to do with school matters. Either this is kept in the bank or it is utilised by the school authorities. I think last time I expressed this thing. I also gave certain copies

মাঝে অভিযোগ করে থাকেন যে, এই সরকার নাকি আমলাতন্ত্রের উপর নির্ভরশীল হয়ে পড়েছে, ব্যুরক্রেটিজেসন অব দি অ্যাডমিনিস্ট্রেশন। উনি এটা ক্ষোভ করে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সোভিয়েত রাশিয়াতেও আমরা দেখেছি—ইভেন ইন দি সোভিয়েত রাশিয়া, মেলভ্যান সাহেব পর্যন্ত অভিযোগ করেছেন, সেখানে নাকি নিউক্লিয়াস অফ এ প্রিভিলেজ ক্লাস তৈরি হয়ে গিয়েছে। আজকে ভারতবর্ষে কিন্তু সেই অবস্থা আসে নি। আমরা সমস্ত শক্তিকে নীচে নামিয়ে আনতে পেরেছি, সমস্ত মানুষকে ইনভলভ করতে পেরেছি।

[5-30 -5-40 p.m.]

বিশ্বনাথবাবু যে অসহিষ্ণুতা দেখিয়েছেন তাঁকে একটু ধৈর্য ধরতে অনুরোধ করব এবং অনুরোধ করব, একটু সহযোগিতা করবার। তিনি প্রোকিওরমেন্ট-এর কথা বলেছেন। আজ বিধানসভায় এ নিয়ে তিনি অনেক কথাই বললেন। কিন্তু এদেরই চেলাচামুণ্ডারা, [illegible] আমাদের কাছে চিঠি লিখেছেন যে, প্রোকিওরমেন্ট করা চলবে না। এটা কি ওঁদের দুমুখো নীতি নয়? সুতরাং এর অন্য নাম হচ্ছে হিপোক্রেসী। বিধানসভায় প্রোকিওরমেন্ট সম্বন্ধে জোর কথা বলা আর গ্রামে নিজেদের সংগঠন দিয়ে—আমরা যখন সফরে যাই দেখি বলছেন যে খরা হয়েছে বলে প্রোকিওরমেন্ট করা চলবে না। খাদ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রী মহাশয় ভারত সরকারের সঙ্গে এ নিয়ে আলোচনা করেছেন। কিন্তু এখানে খাদ্যাভাব যত কঠিন হোক আমরা দৃঢ়-পরিকর, পশ্চিমবাংলার সমস্ত মানুষের অন্ন সংস্থান করব জন্য। ওঁদের [illegible] বলেছেন

theory becomes a political force when it leads the masses.

পশ্চিমবাংলার কংগ্রেস রাজনৈতিক দল হিসাবে জনসাধারণের সামনে যে বক্তব্য রেখেছিল এবং জনসাধারণের আশীর্বাদ নিয়ে সেই দল এখানে এসেছে এবং পশ্চিমবাংলার দায়িত্ব তাদের উপরই দিয়েছে। সুতরাং

it is itself a political force.

এর উপরে আর কোন শক্তি নেই, সমালোচনা করার কারুর কোন অধিকার নেই। সেজন্য সহযোগিতার জন্য তাঁদের আহ্বান করব। নগ্ন, বিধ্বংসী, ইনজুরিয়াস ক্রিটিসিজম করার প্রয়োজন আজকে নেই। আজ মোর্চার পার্টনার হিসাবে আপনাদেরও দায়িত্ব রয়েছে। আজ একসঙ্গে বসে যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি সেই প্রতিশ্রুতি যেন আমরা পালন করতে পারি। সেজন্য আমরা সহযোগিতা চাচ্ছি। পশ্চিমবাংলার অগ্রগতির যে বিরাট সম্ভাবনা আমাদের সামনে রয়েছে, যে সম্পদ আমাদের হাতে আছে এর পূর্ণ সদ্ব্যবহারের যে প্রতিশ্রুতি আমরা মানুষকে দিয়েছি সেই প্রতিশ্রুতি যেন আমরা পালন করতে পারি এবং সেজন্য আমরা মোর্চার বন্ধু সি পি আই-দের সহযোগিতা কামনা করি। আমাদের সামনে যে দুরূহ সমস্যা আছে সেই সমস্যা সমাধানের জন্য আপনারা সহযোগিতার হস্ত প্রসারিত করুন। আপনারা এইভাবে বাধা সৃষ্টি করবেন না এবং দুমুখো নীতি প্রচার করে আমাদের যে প্রতিশ্রুতি দেওয়া আছে সেই প্রতিশ্রুতি পালনে বাধা সৃষ্টি করবেন না। আমরা চাই সুখী, সমৃদ্ধ, খাদ্যে স্বয়ংসম্পূর্ণ পশ্চিমবাংলা গড়ে উঠুক। পশ্চিমবাংলার যে ন্যায্য পাওনা সেটা আমরা আলোচনার মধ্যমে চাই। আজ কেন্দ্রীয় সরকারের সহযোগিতা নিয়ে সুখী, সমৃদ্ধশালী পশ্চিমবাংলা এবং সুখী মানুষ তৈরি করার জন্য আসুন আমরা সকলে মিলে কাজ করি। এই কথা বলে আমি শেষ করছি। জয়হিন্দ।

**শ্রীকাশীকান্ত(?)বদীপ্ত সেনগুপ্ত:** মিঃ স্পীকার, স্যার, আজকে পশ্চিমবঙ্গে নীল ও লাল রক্ত এক হয়ে গেছে। পুঁজিবাদ কাগজ স্টেটসম্যান, তার সঙ্গে সহযোগিতা করছেন আমাদের মার্কসিস্ট বন্ধু মাননীয় বিশ্বনাথ মুখার্জী। যেদিন সি পি এম-এর সঙ্গে জনসংঘের আঁতাত হয় সেদিন আমরা চিন্তিত হই। যেদিন স্টেটসম্যানের উপর ভরসা করে মাননীয় বিশ্বনাথবাবু বক্তৃতা করেন সেদিন আমরা কৌতুক অনুভব করি। চোখের জল বাংলাদেশে আজই পড়ছে না,

যখন বৃটিশ গভনমেন্ট ছিল সেদিনও চোখের জল পড়েছিল, সেদিন কোথায় ছিলেন বিশ্বনাথ-বাবু? চোখের জল ১৯৬৭ সালে পড়েছিল, সেদিন কি করেছিলেন আপনারা? আজকে আপনি যে সরকারের নিন্দা করছেন আপনি শুনে রাখুন ২১৮ কোটি টাকা আমরা চোখের জল মোচন করবার জন্য বেকারদের দিয়েছি। আমরা কোলিয়ারি নেশানালাইজ করেছি চোখের জল মুছিয়ে দেবার জন্য। আমরা দুই থেকে আড়াই গুণ বেশী ট্যাক্স করেছি, চোখের জল মুছিয়ে দেবার জন্য। আমরা ৮·৩৩ পার্সেন্ট বোনাস দিয়েছি চোখের জল মুছিয়ে দেবার জন্য। আমরা পাটকল শ্রমিকদের মজুরী বাড়িয়েছি চোখের জল মুছিয়ে দেবার জন্য। আমরা সুতাকল শ্রমিক-দের ওয়েজ বৃদ্ধি করেছি চোখের জল মুছিয়ে দেবার জন্য, আর হাজার হাজার প্রফিটিয়ারদের মিসা আইনে আবদ্ধ রেখেছি চোখের জল মুছিয়ে দেবার জন্য। আর গমের সরকারী ব্যবস্থা আমরা নিয়েছি চোখের জল মুছিয়ে দেবার জন্য। বিশ্বনাথবাবু, আপনার চোখের চশমাটা একটু পাল্টিয়ে দিন, তা হলে দেখবেন সরকার যে বাজেট তৈরি করেছেন এটা জনতার বাজেট, এটা জনতার সরকার এবং জনগণের নেতা সিদ্ধার্থবাবুর অধীনে এই বাজেট আনান হয়েছে। ১৯৬৭-৬৮, ১৯৬৯-৭০, ১৯৭০-৭১ এই তিন বছর অর্থনৈতিক দিক থেকে ৩০ বছর পিছিয়ে যাবার করুণ ইতিহাস। অর্থমন্ত্রী মাননীয় শংকর ঘোষ চাষ শুরু করেছেন, কৃষক শংকর ঘোষ, চাষী শংকর ঘোষ সি পি এম-এর রাজনীতিতে পুড়িয়ে দেওয়া পোড়ামাটিতে তিনি অর্থনৈতিক উজ্জীবনে নতুন হালটা সজোরে বসিয়ে দিয়েছেন, ভবিষ্যৎ দিনে যাতে নতুন অর্থনৈতিক বাইবেল রচিত হয়, এটা তারই মুখবন্ধ, তারই প্রস্তাবনা। কিছু হয় নি, কিছু হয় নি বলে বসলেন মিঃ বেস্টারউইচ, এমন কি তিনি বললেন

Mr. Besterwitch, you have told that it is a budget of the British Government. If the British Government makes an experiment with one rupee in education we make experiment of Rs. 2,000. That is why it cannot be the budget of the British Government Mr. Besterwitch, you have told that we are going to impose tax but there is no provision of tax. You understand the thing first and then criticise. We welcome your criticism.

আজকের দিনে যে আলোটা শংকরবাবু তুলে ধরেছেন, মিঃ বেস্টারউইচ, আপনি পশ্চিমবঙ্গে কুয়াশাচ্ছন্ন তমসাবৃত আকাশ দেখতে পাচ্ছেন, হঠাৎ আলোর ঝলক যেটা সেটা আপনার চোখে পড়ছে না। কিন্তু এমন কেন হল, কার পাপে, কার অভিশাপে? ১৯৬৭ সালে আপনারা কৃষিতে খরচ করেছিলেন ১৭ কোটি টাকা, আজকে আমরা ব্যয় বরাদ্দ করেছি ২৬ কোটি টাকা। নদীতে আপনারা করেছিলেন ১৮ কোটি টাকা, আমরা করেছি ৪০ কোটি টাকার উপর। পশু-পালনে আমরা দিচ্ছি ২০ কোটি টাকা, আপনারা দিয়েছিলেন ১০ কোটি টাকা। শিক্ষাতে আমরা দিচ্ছি ৮৮ কোটি টাকা, আপনারা কল্পনা করতে পারেন নি, আপনারা দিয়েছিলেন ৪৬ কোটি টাকা। স্বাস্থ্য খাতে আপনারা দিয়েছিলেন ২৬ কোটি, আমরা দিচ্ছি ৪৭ কোটি। বিদ্যুতে আমরা দিচ্ছি ২০ কোটি, আপনারা দিয়েছিলেন প্রায় ৯ কোটি। পরিকল্পনা লগ্নী আপনারা করতে পেরেছিলেন ৫১ কোটি, আর আমরা করছি ৯০ কোটি। এতে যদি বাংলাদেশের কুল-বধুর চোখের জল না মোছান যায় তা হলে আর কোন সংস্থানের মধ্য দিয়ে এটা সম্ভব হবে আমি তা বুঝতে পারছি না। আমি সি পি আই বন্ধুদের নিবেদন করব, আপনারা বাজেট বক্তৃতা করুন, রাজনৈতিক বক্তৃতা করবেন না। একটা পথ দেখিয়ে দিন সেই পথের সংগে যদি সোসালিজমের মিল থাকে, যদি পুঁজিপতিদের সাহায্য করবার কোন প্রশ্ন না থাকে, তা হলে আমার সরকার নিশ্চয়ই সেটা গ্রহণ করবেন। ১৯৬৫ সালে আপনাদের সময় ১৩·৬ মিলিয়ান ম্যানডেজ আপনারা নষ্ট করেছিলেন, ১৯৭০ সালে সেটা কমে, এখন তার চেয়ে অনেক বেশী কমে গিয়ে কমে এসেছে। এই যে ম্যানডেজ আপনারা নষ্ট করতেন এটা কোন অধিকারে কোন প্রক্রিয়াবে করেছেন? আপনারা গরিব মানুষের চোখের জলের কথা বলেন। আজকে বন্যা খরা ও সীমিত অর্থ, ব্যয়বরাদ্দ প্রায় দ্বিগুণ কিন্তু আমাদের এখানে কোন কর বসে নি। তাই আমরা বলব, এই বাজেট জনগণের বাজেট এই বাজেটকে জনতা অভিনন্দন দেবে, সি পি আই অভিনন্দন জানাল কিনা আর এস পি জানাল কিনা, তাঁদের সার্টিফিকেট পেলাম কিনা তার জন্য অপেক্ষা করার কোন প্রয়োজন নাই।

[5-40—5-50 p.m.]

আজকে দেখছি অভিশপ্ত পশ্চিমবাংলা, অভিশাপে ভরা পশ্চিমবাংলা। পশ্চিমবাংলার এই অবস্থা শুধু যে যুক্তফ্রন্ট সরকারের জন্য হয়েছে তা নয়, আমি বর্তমান কেন্দ্রীয় সরকারের কথা বলছি না, পূর্বতন কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাবের জন্যই পশ্চিমবাংলার এই অবস্থা হয়েছে এবং আমি তার কারণ ইতিহাস বলব। ১৯৬৭ সালে টি টি কৃষ্ণমাচারী আয়রন, স্টীল এবং কোলের একটা নূতন নীতি নির্ধারণ করলেন এবং তাকে বলা হল ইকোলাইজেসন অব প্রাইস্। এই যে মূল্য সমান করা হয় তার ফলে কি হয়েছে দেখুন। "অ্যাগনি অব ওয়েস্ট বেংগল"-এর পেইজ ফর্টিসিক্স-এ দেখুন আছে—

This was done through the mechanism of freight rates and in other days. The consumers at shorter distance from the producing centres being required to pay very much more and those a longer distance very much less than they used to pay before Mr. Krishnamachari's policy was enforced.

অর্থাৎ রানীগঞ্জের কয়লা যখন আসানসোলে পৌঁছাচ্ছে তখন তার দাম বেশী দিচ্ছে। ডাঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবঙ্গের স্মরণীয় সুসন্তান, তিনি যখন পুরুলিয়ায় একটা সিমেন্ট ফ্যাক্টরী করতে চেয়েছিলেন তখন তিনি বলেছিলেন মাত্র ৫ টাকা সাবসিডি দাও সিমেন্ট ফ্যাক্টরীর জন্য। সেই সাবসিডি তাঁকে দেওয়া হয় নি। অথচ আমরা দেখছি ইউ পি-র সুগার মিলারদের বাঁচানোর জন্য ১ কেজি-তে সাবসিডি দেওয়া হয় ৯৬ পয়সা। তারপর দেখছি ইউনাইটেড স্টেটস ইনফর্মেন—ফ্যাক্টস্ অ্যান্ড স্কীমস্, পেইজ থার্টি-টু—এতে আছে পশ্চিমবাংলাকে বাঁচানোর জন্য ইউনিয়ন কার্বাইড নামে একটা কারখানা চালু করবার জন্য আমেরিকা থেকে ২·১৬ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। কিন্তু সেই টাকার কোন হদিশ পাওয়া যাচ্ছে না এবং পরে অবশ্য দেখা গেল, সেই টাকা নিয়োজিত হয়েছে। এই কিছুদিন আগে মিঃ মুখার্জী নামে এক ভদ্রলোক পশ্চিমবাংলায় একটা ইন্ডাস্ট্রি করতে চেয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয়, তিনি এখান থেকে বিতাড়িত হলেন। তিনি পরে অবশ্য নাইজেরিয়াতে গিয়ে কারখানা স্থাপন করেছেন। এই হল অবস্থা। এরকম হলে আমরা কি করে বেকার সমস্যার সমাধান করব? আমরা ইন্ডাস্ট্রি করার কথা বললেই বলা হবে, পশ্চিমবাংলায় এটা করা সম্ভব নয়। তাই আমি মনে করি, যতক্ষণ পর্যন্ত পূর্বতন কেন্দ্রীয় সরকারের নীতি না পাল্টাচ্ছে ততক্ষণ পর্যন্ত এখানে ইন্ডাস্ট্রি করা সম্ভব নয়। র মেটেরিয়ালস-এ পশ্চিমবঙ্গ কোনদিন সুবিচার পায় নি। অর্থমন্ত্রীকে যদি বলা হয়, একটা মুমূর্ষু রোগীকে ঔষধ ছাড়া বাঁচিয়ে তুলুন, সেটা কখনও সম্ভব নয়। কাজেই বলছিলাম যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি পরিবর্তন করতে হবে। "অ্যাগনি অব ওয়েস্ট বেংগল", পেইজ ফর্টি-এইট, এখানে দেখছি

The quota of raw materials for small scale industries given to this State is neither adequate nor fixed on a rational basis.

সুতরাং দেখা যাচ্ছে আজকে যদি আমরা ইন্ডাস্ট্রি করতে চাই, তা হলে যে পলিসি রয়েছে তার মধ্য দিয়ে পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রি করে বেকারদের চোখের জল বন্ধ করা যাবে না। ১৯৫৬-৫৭ সালে ইন্ডাস্ট্রিয়াল র মেটেরিয়ালস গুজরাটকে দেওয়া হয়েছে ৭০ পার্সেন্ট এবং পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে টেন পার্সেন্ট। এখানে একটা বিরাট চক্র রয়েছে। তারপর আমরা দেখছি ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্সিং পলিসি এবং ফ্রেট রিভিসন পলিসি। রামচন্দ্রের দোসর হনুমান লংকা পুড়িয়েছিলেন পাপীদের ধ্বংস করবার জন্য। এখানেও দেখছি নূতন ফ্রেট সিস্টেম চালু করে পশ্চিমবাংলাকে ধ্বংস করা হচ্ছে। কাজেই আজকে কেন্দ্রীয় সরকারের সংগে আমাদের বোঝা-পড়া করতে হবে নিয়মতান্ত্রিক উপায়ে এবং গণতান্ত্রিক পদ্ধতিতে সেটা করতে হবে। আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি, অগণিত জনসমর্থনকে ব্যর্থ করবেন না। মুখ্যমন্ত্রী বলুন যত টাকা আমাদের প্রয়োজন সেটা আমাদের দিতে হবে এবং দরকার হলে কেন্দ্রীয় সরকারের সংগে আমাদের সংগ্রাম করতে হবে। আমি নিয়মতান্ত্রিক সংগ্রামের কথাই বলছি এবং মুখ্যমন্ত্রী সেই সংগ্রামে আমাদের নেতৃত্ব দিন। পশ্চিমবাংলার জনসাধারণ, বুদ্ধিজীবী মানুষ, কারখানার মানুষ, ক্ষেতের কৃষক মজুর, বেকার আপনার পশ্চাতে আছে। আমরা পশ্চিমবাংলার

অর্থনৈতিক মুক্তি আনবই আনব। তারপর প্ল্যানিং-এর কথা যা বলা হয়েছে তাতে আর ভরসা রাখা যায় না।

The Fourth Five-Year Plan is absolutely a number of people who is below the poverty line to-day which is as low as it was in two decades ago.

তা হলে ১৯৫১-৫২ সালে এই প্ল্যানিং করে যেখানে কলকাতা পোর্ট-এ ৯৭ লক্ষ টন জিনিস নামানো হত, ১৯৬৫ সালে ৯৮ লক্ষ টন। বোম্বে ১৯৫১ সালে ছিল ৭৬ লক্ষ টন, আর বোম্বে বর্তমানে ১ কোটি ৪৮ লক্ষ টন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সমস্ত পলিসির দ্বারা পশ্চিম-বাংলাকে হত্যা করা হয়েছে। আজকে পশ্চিমবাংলাকে পুনরুজ্জীবিত করতে হলে অন্য ব্যবস্থা সেন্টারের সঙ্গে নীতি নির্ধারণের যে ব্যবস্থা তার পরিবর্তন আমাদের ঘটাতে হবে। কলকাতা, হাওড়া, হুগলি, ২৪-পরগনা, বর্ধমান শিল্পে উন্নত, কিন্তু অন্য জায়গায় শিল্প নাই। এবং সেইসব জেলায় পশ্চিমবঙ্গে বাকী জেলার লোক যারা শিল্পে নিয়োজিত তাদের সংখ্যা হচ্ছে ৮·৪ পি সি। তা হলে ফারাক্কা গ্রোথ সেন্টার আজও রয়েছে কেন, আমরা কেন সেখানে ইন্ডাস্ট্রি করতে পাচ্ছি না। বেলডাঙ্গাতে সুগার মিল খোলা হচ্ছে না কেন? আমার ভরত-পুরের লোক সেখান থেকে অনাহারে পালিয়ে যাচ্ছে। সেখানে স্টেট ওনড পোলট্রি অ্যান্ড ডেয়ারি কেন খোলা হচ্ছে না? আজকের দিনে একথা সত্য যে, আমরা যত কথাই বলি না, কেন দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করতে আমরা অক্ষম হয়েছি। আজকের দিনে মাছ ১০ টাকা, সর্ষের তেল ৬ টাকা, মুগের ডাল সাড়ে তিন টাকা। এ ছাড়া চাল যেটা ৮০ পয়সা ছিল সেটা হয়েছে দেড় টাকা, চিনি এক টাকা থেকে আড়াই টাকা—এটা কিন্তু আমাদের স্টেট ট্রেডিং সমগ্র ব্যবসাটা চালু রয়েছে। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জানাব যে, আমাদের যে বাজেটে উজ্জ্বল রেখাগুলি রয়েছে একে কালিমালিপ্ত হতে দেবেন না। হতাশাগ্রস্ত পশ্চিম-বাংলার কাছে এই বার্তা পৌঁছে দেবেন যে, এই দ্রব্যমূল্য বৃদ্ধি রোধের জন্য একটা সুন্দর ব্যবস্থা গ্রহণ করবেন যার মধ্যে দিয়ে ট্রেড আরও বেশী ন্যাশানালাইজড করে দিয়ে এই সমস্ত জিনিস বণ্টন হয় সেটাকে আমরা সোসালিস্ট ইকনমি বলি, তাই চেষ্টা করবেন। আর বেকারের সম্বন্ধে আমি বলব যে, বেকারদের যে দুঃখের জ্বালা তাদের বুকে যে আগুন সেটা আমরা দেখেছি। একথা সত্য যে, বিপ্লবের পদধ্বনি আমরা শুনতে পাচ্ছি। মাননীয় অর্থমন্ত্রী একটা

time bound phased plan and programmes

আপনারা করুন। এবং তার জন্য টাকা পাওয়া যাবে। আজকে বহরমপুর থেকে একটা গাড়ি যখন পুরীতে যায়, যেই পুরীতে ঢুকলো তখন মোটর ভিহিকেলস ট্যাক্স তাকে দিতে হল। আমরাও এই থেকে ৪।৫ কোটি টাকা পেতে পারি। এই বিষয়ে আমি গত বাজেটে বলেছিলাম কিন্তু বড়ই দুঃখের কথা আমরা ক্ষুদ্র লোক বলে আমাদের কথায় কর্ণপাত করা হয় না। এবং আমি বলছি এর জন্য পশ্চিমবাংলার মানুষকে একটি পয়সাও দিতে হবে না। আমি বুঝে উঠতে পারি না এটায় বাধা কোথায়? যদি আজকে

motor vehicles tax in addition to all other taxes

এটা বাধা কোথায়? তারপর আজকে ন্যাশানালাইজড ডেয়ারি এবং ন্যাশানালাইজড পোলট্রি করলে ব্যাংক থেকে টাকা পাওয়া যাবে। এটা করা হয় না কেন বুঝতে পারা যায় না। তারপর আজকে পশ্চিমবঙ্গের সঙ্গে বাংলাদেশের সম্পর্ক মোটামুটি বন্ধুত্বপূর্ণ, রাষ্ট্রে বর্ডার সিকিউরিটি ফোর্স রাখার কি যুক্তি আছে? আজকে বর্ডার সিকিউরিটি ফোর্সে বাঙ্গালী বেকার ছেলেদের জন্য একটা সিকিউরিটি ফোর্স তৈরি করা যায়, তা হলে আমার মনে হয় কিছু বেকারী সমস্যার সমাধান হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ যে তিনি আজকে নতুন করে কোন কর বসান নি। বরঞ্চ অর্থনীতির উন্নতির উজ্জ্বল রেখা তিনি যে জ্বালিয়ে রেখেছেন এটা যেন বিদ্যুতের হঠাৎ আলোকের মত ঝলকানি না হয়। আজকে তাঁর কাছে আশা করব, সেটা যেন সূর্যের রেখা হয়ে পশ্চিমবঙ্গে প্রতিভাত হয়ে দিগন্ত থেকে দিগন্তে ব্যাপ্ত হয়। গ্রামের লোক দেশের মজুর যেন বলে উঠে, এই বিধানসভা এই ১৯৭২ সালের বিধানসভা সত্যি-কারের জনদরদী বিধানসভা হয়। এই বিধানসভা যুগ যুগ জীও।

**শ্রীশিবপদ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট সম্পর্কে কিছু বলতে গিয়ে আমাদের প্রথম বিচার করতে হবে যে আমরা যাঁরা প্রগতিশীল গণতন্ত্রের মোর্চায় রয়েছি তাঁরা জনতার কাছে কিছু প্রতিশ্রুতি দিয়ে এসেছিলাম।

[5-50—6-00 p.m.]

মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় শংকরবাবু যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন সেই বাজেট সম্বন্ধে বলতে গিয়ে আমাদের একটা কথা প্রথমেই বিচার করতে হবে। আমরা প্রগতিশীল মোর্চার এম এল এ-রা গিয়েছিলাম জনতার কাছে, আমরা তাদের কাছে কি প্রতিজ্ঞা, কি প্রতিশ্রুতি দিয়েছিলাম? সেটা হচ্ছে ১৭ দফা কর্মসূচি তাদের কাছে আমরা সরাসরি ঘোষণা করেছিলাম এবং বলেছিলাম, আমরা বিধানসভায় যাচ্ছি, আমরা এই ১৭ দফা কর্মসূচি রূপায়িত করব। সেই সঙ্গে ভারতবর্ষ তথা বাংলাদেশকে সমাজবাদের রাস্তায় নিয়ে যাব। আজকে আমাদের বিচার করতে হবে, যে প্রতিশ্রুতি আমরা জনসাধারণের কাছে দিয়েছিলাম, যে প্রতিজ্ঞা তাদের শুনিয়েছিলাম, গরিবী হটাবার কথা বলেছিলাম, সমাজবাদের কথা বলেছিলাম, এই বাজেটে সেই আলোক, সেই দিক প্রতিফলিত হয়েছে কিনা। সেদিক থেকে আমি বলব, এই বাজেট ব্যর্থ হয়েছে। আজকে বাংলাদেশের জনগণের সবচেয়ে বড় সমস্যা উদ্বাস্তু সমস্যা, আর একটা হল বেকার সমস্যা। মাননীয় স্পীকার মহাশয়, আজকে আপনি এই বাজেটের দিকে চেয়ে দেখুন, উদ্বাস্তুদের জন্য একটা কথাও বলেন নি। উদ্বাস্তুমন্ত্রী মহাশয় এই অ্যাসেম্বলীর ফ্লোরে দাঁড়িয়ে বলছিলেন যে, উদ্বাস্তুদের বাসস্থানের ব্যাপারে টাইটল ডিডস্-এর ব্যবস্থা করবেন, উদ্বাস্তুরা যাতে লোন পায় তার ব্যবস্থা করবেন। আজকে এই বাজেটে উদ্বাস্তুদের জন্য একটা কথাও বলেন নি, তাদের সম্বন্ধে একটা কথাও দেখলাম না। তার পরিবর্তে দেখতে পেলাম কি? জ্যোতিবাবু পার্ক হোটেলের জন্য এত বড় বাড়ি দিয়েছিলেন আর এঁরা দেখতে পেলাম অকল্যান্ড হাউসকে বিড়লার হাতে তুলে দিয়েছেন, আর একটা পার্ক হোটেল তৈরি করার জন্য। এবং তারপরে দেখতে পেলাম বিড়লার কাছ থেকে ৭০০ টাকায় বাড়ি ভাড়া নিয়েছেন। উদ্বাস্তু মানুষ আশা করেছিল—প্রত্যেক উদ্বাস্ত কলোনীতে প্রাথমিক স্কুল করবেন। আজকে সি এম ডি এ ৬০ হাজার টাকা দিচ্ছে স্কুল তৈরি করার জন্য, আজকে সেখানে আপনারা যদি আইনের খোঁচায় জমি দিতেন, তা হলে এই সি এম ডি এ-র টাকায় বাংলাদেশে এক হাজার প্রাথমিক স্কুল গড়ে উঠতে পারত। আপনি স্যার, জানেন গত তিন বছর ধরে পশ্চিমবাংলা কি রকম সন্ত্রাসের খোরাক হয়েছিল সেই সন্ত্রাসে প্রায় সাড়ে তিন হাজার যুবক মারা গিয়েছিল, যদি হিসাব নিই তা হলে দেখা যাবে এর মধ্যে প্রায় তিন হাজার মানুষই উদ্বাস্তু। এ সম্বন্ধে বাজেটে কিছু নাই, তাদের কথা একটাও শুনি না।

তারপর বেকারদের কর্মে নিয়োগ করার কথা। এই সমস্যায় বাংলাদেশ জর্জরিত আমরা জানি। আজকে মনোপলির বিরুদ্ধে, ইম্পিরিয়ালিজমের বিরুদ্ধে জোতদারদের বিরুদ্ধে আঘাত না হেনে বাজেটে বেকার সমস্যার সমাধান হতে পারে না। এটা অর্থমন্ত্রী করতে পারতেন এই বাজেটে, এবং সেটা করতে পারলে অন্ততঃ একটা ট্রান্সপোর্ট কারখানা সেখানে গড়ে উঠতে পারত, দার্জিলিং-এর যুবকদের জন্য একটা পেপার ইন্ডাস্ট্রি গড়ে উঠতে পারত, একটা ডেয়ারি ফার্ম গড়ে উঠতে পারত। ফারাক্কায় হাজার হাজার টাকার মেসিনারী পড়ে আছে কোটি কোটি টাকার মেসিনারী সেগুলি দিয়ে তিনটে মোটর কারখানার মত একটা কারখানা গড়ে উঠতে পারত সন্দেশখালির মানুষের জন্য একটা ডেয়ারি ফার্ম গড়ে উঠতে পারত, সেখানে কোকোনাট ইন্ডাস্ট্রি গড়ে উঠতে পারত। কিন্তু সেসব কিছু নাই। আজকে কোকোনাট ইন্ডাস্ট্রি হলে তেল পাব আরও অনেক জিনিস আমরা পাব। আজকে সি এম ডি এ-র যে পরিকল্পনা হচ্ছে এই পরিকল্পনার কাজে ১০০ কোটি টাকার পাইপ দরকার হবে। আজকে বাংলাদেশের যুবকদের জন্য একটা স্পেন পাইপের কারখানা গড়ে উঠার সম্ভাবনা রয়েছে সি এম ডি এ-র যে কাজ হবে তাতে এখানে সিমেন্ট ইন্ডাস্ট্রি গড়ে তোলা যায় স্টোন চিপের কারখানা গড়ে তোলা যায় নানা কটির শিল্প গড়ে তোলা যায়। আপনি স্যার জানেন ইটের দাম এখন ১৬০ থেকে ১৭০ টাকা, সরকার উদ্যোগী হলে আমরা এখানে ইটের কারখানা দেখতে

পারতাম। এইসব করলে আজকে বেকার যুবকরা উৎসাহী হত। আমরা জানি শংকরবাবু কেন পারছেন না, শংকরবাবু দোদুল্যমান অবস্থায় আছেন, তিনি মনোপলির বিরুদ্ধে আক্রমণ হানতে পারছেন না, জোতদারদের বিরুদ্ধে আঘাত করতে পারছেন না, তাই তার বাজেটে বেকার সমস্যা সমাধানের নয়া রাস্তা নেই। তিনি যে রাস্তা দেখাতে পারতেন সেটা তিনি পারেন নি। আজকে আপনি ভালভাবে জানেন, সি এম ডি এ-র পরিকল্পনায় কোটি কোটি টাকা খরচ হবে - সেই টাকা যদি ঠিকভাবে নিয়োগ করা হয় তা হলে আমাদের অনেক সমস্যার সমাধান হতে পারে, পাইপের সমস্যার সমাধান হতে পারে, সিমেন্টের সমস্যার সমাধান হতে পারে, স্টোন চিপের সমস্যার সমাধান হতে পারে এবং ইটের সমস্যার সমাধান এবং অন্য প্রয়োজনীয় কারখানা গড়ে তোলা যেতে পারে এবং এই কারখানাগুলি হলে বাংলাদেশের বহু যুবক কর্মে নিযুক্ত হতে পারে।

কিন্তু আজকে আমরা তা দেখছি না। এই দেখছি না বলেই তিনি বলেছেন বাংলাদেশে আইনশৃংখলা আজকে আমরা স্থাপন করেছি। এই কথায় আমার মনে দারুণভাবে আতংক জাগে। আমি জানি শংকরবাবু ভালমতন জানেন, আজকে এই সমস্যার সমাধান যদি আপনারা না করতে পারেন, তা হলে বাংলাদেশের আইন-শৃংখলা কেবল সদস্যদের বক্তৃতার মধ্য দিয়ে ইনার পার্টি সমস্যা—চুরি-ডাকাতি, ছিনতাই, রাহাজানি কমবে না, আরো বাড়বে। তার কারণ কি? কারণ অর্থনৈতিক। মানুষের পেটে যদি ক্ষুধা থাকে, সে অভুক্ত থাকে, তা হলে মানুষ ঐসব চুরি-ডাকাতি, ছিনতাই, রাহাজানির পথে নামতে বাধ্য হবে। আজ যদি দেশে হাজার হাজার বেকার থাকে, তারা না খেয়ে থাকে, তখন আর তারা দেশের কথা চিন্তা করে না; দেশে তখন চুরি-ডাকাতি, ছিনতাই, রাহাজানি হতে বাধ্য। সুতরাং আজ যে আইন-শৃংখলার কথা বলছেন— আমার মনে হয় এটা সাময়িক আইন-শৃংখলা। এ কখনো চিরস্থায়ী হতে পারে না। এদিকে যদি আমরা নজর না দেই, তা হলে তার পরিণাম ভয়াবহ হতে বাধ্য।

তারপর বাংলাদেশের মানুষকে শিক্ষার ব্যাপারে আপনারা কি দিয়েছেন? আপনারা দেশে অন্তত প্রাথমিক শিক্ষা বাধ্যতামূলক না করতে পারেন, এটা দেশের মানুষ আশা করেছিল যে প্রতি গ্রামে একটি করে প্রাথমিক স্কুল তৈরি করে দেবেন। সে সম্বন্ধে কোন কথা, কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে নাই। প্রাথমিক শিক্ষা সম্বন্ধে কোন সুরাহার ব্যবস্থা এখানে দেখতে পেলাম না।

আজকে বলা হচ্ছে, মধ্যবিত্ত মানুষের জন্য এই সরকার গৃহ তৈরি করছেন, তাতে কলকাতার মানুষ বাস করতে পারবে। এই ঘর কাদের জন্য তৈরি করা হচ্ছে? আপনি বলছেন, লো ইনকাম গ্রুপ-এর লোকজনদের জন্য—যারা মাসে সাড়ে তিনশো টাকার মত রোজগার করে। কিন্তু এরা এ বাড়িতে থাকতে পারবে না। এই যে হায়ার পারচেজ স্কীম হয়েছে মধ্যবিত্ত মানুষের জন্য, আমরা জানি সাত পার্সেন্ট সুদ সহ যে বাড়ির দাম হচ্ছে ৩০ হাজার টাকা, সেই বাড়ি তাদের ৫৫ হাজার টাকায় দেওয়া হচ্ছে। কাদের জন্য এই প্রকল্প রূপায়িত হচ্ছে আমরা তা জানি। এটা ভাঙ্গতে হবে। গরিব মানুষ আজকে আশা করেছিল, তারা হতাশ হয়েছে।

আপনারা বলেছিলেন, গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন—১০ হাজার গ্রাম বৈদ্যুতীকরণ করবেন। সেখানে আজকে দেখা যাচ্ছে বিদ্যুৎ সংকট সর্বত্র। গ্রামীণ জীবনকে নতুন খাতে প্রবাহিত করবার যে দৃষ্টিভঙ্গি ছিল তা আজকে দেখতে পাচ্ছি না। সামগ্রিকভাবে আমার মনে হয়, যে পরিকল্পনার কথা বলছেন—পঞ্চবার্ষিক পরিকল্পনা, ষষ্ঠ বার্ষিক পরিকল্পনার কথা বলছেন, তা আজ রূপায়িত হতে পারছে না। আপনাদের স্টেট প্ল্যানিং বোর্ড রয়েছে, সি এম পি ও সি এম ডি এ ইত্যাদি রয়েছে। সেখানে আজকে কি হচ্ছে? আজকে সি এম ডি এ যেসব পরিকল্পনা করছে, কতকগুলি প্রাইভেট ফার্ম, প্রাইভেট কোম্পানী দিয়ে সেগুলি রূপায়িত করছেন। এরা মোটা কমিশন খাবেন। ২৫ লক্ষ টাকার কাজের জন্য ৪০ লক্ষ টাকার পরিকল্পনা করা হচ্ছে। এই সি এম ডি এ ও সি এম পি ও-এর মাতব্বররা এইসব কান্ড-কারখানা করছেন। একজন এক্সিকিউটিভ ইঞ্জিনীয়ার ছাড়া আর কোন ইঞ্জিনীয়ার-এর হদিশ

সেখানে মেলে না। সমগ্র অবস্থাটা একটা জড়ে গিয়ে দাঁড়াচ্ছে। মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটি আবেদন করবো। আজকে নতুন রাস্তায় যদি আপনি বাংলাদেশকে না নিয়ে যেতে পারেন, তা হলে যে কথা আমাদের বিশ্বনাথবাবু বললেন, মোরারজী, অতুল্যবাবুর রাজনীতি যে পথে ভারতবর্ষকে নিয়ে যেতে চাচ্ছিলেন, আজকে সে পথ বন্ধ। নতুন খাতে যে ঐক্য দক্ষিণপন্থী প্রতিক্রিয়ার বিরোধী যে ঐক্য ও মোর্চা আজকে তৈরি হয়েছে, কমিউনিস্টদের বিরুদ্ধে ব্যবহৃত বস্তাপচা বুলি দিয়ে তাকে কেউ ভাংগতে পারবে না। যে রথচক্র আজ বাঁ-দিকে মোড় ঘুরেছে, তা কেউ অন্যদিকে নিতে পারবে না।

[6-00—6-10 p.m.]

সেই অর্থনীতির নয়া রাস্তায় এগিয়ে আসুন। ভারতবর্ষের মানুষ বাঁচবে, বাংলাদেশের মানুষ হাল ধরুন, তাকে নতুন পথে প্রবাহিত করুন। আজকে গণতান্ত্রিক পথে, সমাজতান্ত্রিক পথে যে রাস্তা সেই রাস্তা হচ্ছে একচেটিয়া পুঁজির বিরুদ্ধে সংগ্রাম, মনোপলির বিরুদ্ধে সংগ্রাম। সেই অর্থনীতির নয়া রাস্তায় এগিয়ে আসুন। ভারতবর্ষের মানুষ বাঁচবে, বাংলাদেশের মানুষ বাঁচবে। বাংলাদেশের মানুষকে নয়া দিগন্ত দেখাতে হবে। আজকে যদি মনে করেন কেবলমাত্র কিছু ন্যাশানালাইজ করলে হবে, তা হলে ভুল করবেন। মনোপলি উৎসাহিত করতে চেয়েছিলেন মোরারজী, পাতিল গোষ্ঠী। কিন্তু মানুষকে তা উৎসাহ যোগাতে পারে নি। ভারতবর্ষের রথচক্রকে তাঁরা দক্ষিণ দিকে নিয়ে যেতে চাইছেন। ভারতবর্ষের অর্থনীতি তথা বাংলাদেশের অর্থনীতিকে আজকে তাঁরা দক্ষিণ দিকে মোড় ঘোরাতে চাইছেন। আজকে তাদের বিরুদ্ধে আঘাত নেই এই বাজেটে, তা হলে তারা উৎসাহিত হবে। এটা অত্যন্ত স্বাভাবিক কথা, অনেক সদস্য কমিউনিস্টদের বিরুদ্ধে বস্তাপচা বুলি আওড়াচ্ছেন। ভারতবর্ষের যে নয়া রাস্তা অতুল্য, মোরারজী, পাতিল প্রভৃতিরা যেদিকে ঘোরাতে চেয়েছিলেন, বাংলাদেশের মানুষ, যুবশক্তি সংগ্রাম করে তাকে বাম দিকে ঘুরিয়েছে। তাকে দক্ষিণপন্থী প্রতিক্রিয়া নিয়ে যেতে যাতে না পারে তার জন্য সতর্ক থাকতে হবে। আমরা আশা করেছিলাম সাধারণ লোকের কথা, গরিব লোকের কথা, গরিব চাষীর কথা, বাংলাদেশের শ্রমিকের কথা এই বাজেটের মধ্যে রূপায়িত হবে। তারা একটা নয়া রাস্তা পাবে। আমি মনে করি না এই বাজেট প্রতিক্রিয়ার দিকে গিয়েছে। কিন্তু আজকের বাজেটের মধ্যে যে সংকল্প নিয়ে নতুন অ্যাসেম্বলীতে এসেছিলাম, যে সংকল্পের জন্য বাংলাদেশের প্রগতিশীল মানুষ সংগ্রাম করছে, যে নীতির বিরুদ্ধে আমরা দেখতে পাচ্ছি অন্ধ্র থেকে আরম্ভ করে ভারতবর্ষকে ডিসেন্ট্রালাইজ করতে চেষ্টা হচ্ছে, ভারতবর্ষের প্রতিক্রিয়াশীল শক্তি যার বিরুদ্ধে দাঁড়িয়ে আমরা লড়াই করেছি। আমরা মনে করি ভারতবর্ষের নতুন গণতান্ত্রিক পথে গরিবী হটাওয়ের মধ্যে যেটা আমাদের সুখের শ্লোগান না, আজকে যাঁরা কংগ্রেসে আছেন এবং যারা এটা বাক্য নয় বলে বিশ্বাস করেন তাদের কাছে এবং অর্থমন্ত্রীর কাছে আবেদন করব, আপনার বাজেট সেই মোড় ঘোরায় নি, সেইদিকে মানুষকে নেওয়ার আশার আলো দেখায় নি। তাই আমরা মনে করি, এই বাজেট সাধারণ মানুষকে নতন করে সাড়া জোগাতে পারবে না। অনেকে বলেছেন, বিশ্বনাথবাবুর কথা, তিনি আশা করেছিলেন, এই বাজেটে গরিবের কষ্ট লাঘব হবে। দুর্মূল্য হচ্ছে, মানুষ আজকে বাজার করতে পারছে না, তাদের ব্যবস্থা করা হবে। আমি তরুণ কংগ্রেস সদস্যদের কাছে আবেদন করি, যে নয়া রাস্তা তাদের নেত্রী ইন্দিরা গান্ধী আরম্ভ করেছেন, ভারতবর্ষের আজকে যে একটা চূড়ান্ত সংকট ডিসেনট্রেলাইজ করে দেওয়ার সংকট দেখা যাচ্ছে, তার বিরুদ্ধে যে ঐক্য তাকে সুদৃঢ়ভাবে এগিয়ে নিয়ে যাওয়ার এবং ভারতবর্ষকে গণতান্ত্রিক পথে এগিয়ে নিয়ে যাওয়ার দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রদীপ ভট্টাচার্য:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সর্বপ্রথম আমাদের অর্থমন্ত্রী ১৯৭৩-৭৪ সালের যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। কিছুক্ষণ ধরে এই সভায় বিভিন্ন বক্তা বিভিন্ন দৃষ্টিভঙ্গি নিয়ে এই বাজেটকে আলোচনা করার চেষ্টা করেছেন। তাই সর্বপ্রথম মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটা জিনিস ব্যাখ্যা করার প্রয়োজন আছে, সেটা হচ্ছে এই যে, কোন দৃষ্টিভঙ্গি দিয়ে এই বাজেট সমালোচনা করা হচ্ছে, সেই দৃষ্টিভঙ্গিটা কি? এই

যে বাজেট সমালোচনা করা হয়েছে তার যে অন্তর্নিহিত তাৎপর্য সেটা উপলব্ধি করতে পেরেছেন কিনা সেটা বিবেচনা করার প্রয়োজনীয়তা আছে। আমি মনে করি, যদি কেউ কোন বস্তুর সমালোচনা করেন তার বাইরের চেহারা দেখে, তা হ'লে সেই বস্তুর যে স্বরূপ সেই স্বরূপ তিনি উপলব্ধি করতে পারবেন না। তাতে হয়তো ময়দানে দাঁড়িয়ে বা এই এসেম্বলীর চত্বরে দাঁড়িয়ে উচ্চ গলায় বাংলা ভাষায় কিছুটা কথা বলা যাবে তাতে বস্তুর যে স্বরূপ আগামী দিনের মানুষের যে আশা যে সাধ তার যে স্বরূপ তা অনুধাবন করা যাবে না। প্রথমেই দরকার বাজেট বক্তৃতার অন্তর্নিহিত তাৎপর্য উপলব্ধি করা এবং দেখা যে এই বাজেট সাধারণ মানুষের জীবনকে উন্নত করতে পারবে কিনা। এই বাজেটের গতিশীলতা তবেই তিনি অনুভব করতে পারবেন। যদি কেউ মনে করেন যে, এই বাজেটের মাধ্যমে কতকগুলি মানুষের উপকার হবে কতকগুলি লোকের স্বার্থ বজায় থাকবে, তা হ'লে বুঝতে হবে যে, হয়তো তাঁর দৃষ্টিভঙ্গি রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে আচ্ছন্ন। কিছুক্ষণ আগে আমাদের মাননীয় সদস্য বিশ্বনাথবাবু বললেন যে, মরুভূমিতে কয়েক ঘটি জল দেওয়া হচ্ছে। আমি বলি মরুভূমিতে কয়েক ঘটি জল দেওয়া হচ্ছে, না মরূদ্যান করা হচ্ছে, তার প্রমাণ এই বাজেটে আছে। আমার কাছে যথেষ্ট প্রমাণ আছে, শুধুমাত্র দু'টি কলকারখানা নয়। আমার কাছে যে খতিয়ান আছে তা বিশ্লেষণ করলেই বোঝা যাবে প্রায় ৪০টির উপর বন্ধ কলকারখানা এই সরকার খুলেছে। এতেই প্রমাণ হয় যে পশ্চিমবাংলার মানুষের জীবনকে আমরা পরিবর্তন করতে চাচ্ছি। এইটাই কি প্রমাণ করে আমরা মরুভূমিতে তিন ঘটি জল ঢালছি? মাননীয় বিশ্বনাথবাবু বললেন যে, পশ্চিমবঙ্গ সরকারের লেবার ডিপার্ট-মেন্টের সেক্রেটারী বাঁকুড়ার এক গ্রামে গিয়ে ভূমিহীন চাষীদের জীবনকে ব্যাখ্যা করেছেন যে, তাদের উপার্জন ৬০ টাকা। আমি জিজ্ঞাসা করতে চাই, এটা কোন সরকার তার সেক্রেটারীকে নির্দেশ দিয়েছেন যে গ্রামে চ'লে যান—সেখানে গিয়ে গ্রামবাংলার মানুষের জীবন পর্যালোচনা ক'রে আসুন এবং পর্যালোচনা ক'রে এসে সরকারী টাকায় তার রিপোর্ট প্রকাশ করুন। এই সরকারই তা করেছে। আজকে মানুষ খেতে পাচ্ছে না, অসহায় অবস্থায় রয়েছে—তাদের কথা সরকার নিশ্চয় চিন্তা করছেন। আমি এই কথা বলবো তাঁদের দৃষ্টিভঙ্গির প্রতিফলন এতে দেখতে পাচ্ছি। এবং সেইজনাই বলতে চাই যে, বস্তুর বাইরের রূপ দেখেছেন ভেতরের চেহারাটা ব্যাখ্যা করার প্রয়োজনীয়তা অনুভব করেন নি। অনেক বললেন বিভিন্ন জায়গায় বেকার রয়েছে, চাকরি পাচ্ছে না। এই জিনিস নতুন কোন কথা নয়, এসম্পর্কে আমাদের সরকার সম্পূর্ণ ওয়াকিবহাল আছে। আজকে সমালোচনার প্রশ্ন আসছে খেতে পাচ্ছে না, কেউ চাকরি পাচ্ছে না, প্রতিটি রাজনৈতিক দলের নিশ্চয় রাজনৈতিক প্রশ্ন এই ব্যাপারে আছে এই জিনিসের সমাধানের পথে। এই সমস্যা সমাধানের কোন কর্মসূচি, কোন উদাহরণ, কোন এক্জামপল সি পি আই বন্ধুরা দিতে পারবেন? আমি নাম করতে চাই না- কলকাতার একটি ব্যাঙ্কে কর্মচারীকে অন্যায়ভাবে চাকরি থেকে ছাড়িয়ে দেওয়া হয়েছিল। আমি সেই ব্যাঙ্কের কনসিলিয়েসন মিটিং-এ ব্যাঙ্কের কর্মকর্তাকে ডেকে প্রস্তাব করেছিলাম যে, সেই লোককে চাকরিতে যেন পুনর্বহাল করা হয়।

[6-10—6-20 p.m.]

কিন্তু দুর্ভাগ্যের কথা, আপনারা জেনে রাখুন সেই সি পি আই-এর ট্রেড ইউনিয়ন ফ্রন্ট সেই লোকটিকে কিছুতেই চাকরিতে ঢুকতে দিতে চাচ্ছে না। কেন—এই প্রশ্নের জবাব আজকে আমাদের কিন্তু দিতে হবে। শুধুমাধ অ্যাসেম্বলী চত্বরে দাঁড়িয়ে কিছুক্ষণের জন্য মানুষের কাছে ভুল কতকগুলি তথ্য ব্যাখ্যা করলেই কিন্তু আজকে পশ্চিমবাংলার মানুষের কাছ থেকে সাড়া পাওয়া যাবে না, আমার মনে হয় এটা নিশ্চয় সি পি আই বন্ধুরা অনুভব করতে পারছেন। পশ্চিমবাংলার বাজেটে যেটা সব চেয়ে উল্লেখযোগ্য জিনিস সেটা হ'ল এই যে, মানুষের পারচেজিং পাওয়ার, মানুষের কেনবার ক্ষমতা, ক্রয়ক্ষমতা আজকে মানুষেরই হাতে দেওয়া হয়েছে। এই ক্রয়ক্ষমতা দেওয়ার ফলে একটা সাম্য, বাজেটের মধ্যে একটা ব্যালান্স আসছে। আমরা দেখেছি ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত পশ্চিমবাংলার অর্থনীতির মধ্যে যে একটা বিরাট ভাঙ্গন এসেছিল সেই ভাঙ্গনকে যদি দূর করতে হয়, তা হ'লে প্রথমেই দরকার অর্থনৈতিক একটা সাম্য ফিরিয়ে নিয়ে আসা এবং সেই সাম্য এই সরকার ফিরিয়ে আনতে চাইছেন মানুষের হাতে পারচেজিং পাওয়ার তুলে দিয়ে।

এই কথা কি কেউ অস্বীকার করতে পারবেন যে, আজকে পশ্চিমবাংলার ভূমিহীন চাষীদের হাতে ভূমি তুলে দিয়ে, বেকার ছেলেদের চাকুরির নতুন ব্যবস্থা করার জন্য কর্মসংস্থান কেন্দ্র খুলে দিয়ে এবং পশ্চিমবাংলার বন্ধ কলকারখানা খুলে দিয়ে, সর্বোপরি যে কলকারখানাগুলিতে শ্রমিকরা কাজ করছেন সেখানে তাদের বেতনের মান উন্নত ক'রে পারচেজিং পাওয়ার বাড়ানো হচ্ছে না, এই কথা কেউ অস্বীকার করতে পারেন? আমি বিশ্বাস করি যে, এই কথা সকলেই স্বীকার করবেন। সকলেই স্বীকার করবেন যে, সত্যিই আজকে পশ্চিমবাংলার দুর্দশাগ্রস্ত খেটে খাওয়া মানুষদের হাতে পারচেজিং পাওয়ার আস্তে আস্তে বাড়িয়ে দেওয়া হচ্ছে। আমি তাই মনে করি আমাদের এই বাজেটের দু'টি দিক আছে। একটি হচ্ছে ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত পশ্চিমবাংলার ভেঙ্গে-পড়া অর্থনৈতিক অবস্থাকে দ্রুত উন্নতির দিকে টেনে নিয়ে আসা, আর একটি দিক হচ্ছে বর্তমান পরিবর্তিত সমাজ চিন্তার সাথে সঙ্গতি রেখে অর্থনৈতিক কাঠামো গ'ড়ে তোলা এবং এই পথের দিকে লক্ষ্য রেখে আমাদের এই আকাঙ্ক্ষাকে চরিতার্থ করবার দৃষ্টিভঙ্গি নিয়েই এই নতুন বাজেট তৈরি হয়েছে। কাজেই সেই বাজেটকে নিশ্চয় সকলে স্বাগত জানাবেন। আমাদের এই বাজেটের আরো একটি উল্লেখযোগ্য দিক হ'ল মানুষের এমন একটা অবস্থা তৈরি ক'রে দেওয়া যাতে যেসমস্ত লোকেরা মনে করছেন আমরা আজকে এই সমাজজীবনে বাঁচতে পারবো না, তাদের কাছে গিয়ে তারা যাতে বাঁচতে পারে সেই পথই ক'রে দেওয়া হচ্ছে। এই কথা কি অস্বীকার করতে পারেন যখন পশ্চিমবাংলায় সবচেয়ে বেশি পরিমাণ ড্রট হয়েছিল তখন মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে মন্ত্রীরা সেখানে ছুটে গিয়ে সেই সমস্যার মোকাবিলা করেছিলেন? আমি বিশ্বাস করি সেই জিনিস কারো পক্ষে অস্বীকার করা সম্ভবপর নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, পশ্চিমবাংলার শ্রমিকদের দৃষ্টিভঙ্গির আজকে আস্তে আস্তে পরিবর্তন হচ্ছে। কতগুলি রাজনৈতিক ভাবনা আজকে পশ্চিমবাংলার শ্রমিকদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন ক'রে দিল। তারা শ্রমিকদের শুধু বুঝিয়েছিলেন যে, তোমরা আন্দোলন কর এবং তোমরা যদি আন্দোলন কর, তা হ'লে টাকা পাওয়া যাবে। এই যে পাইয়ে দেওয়ার রাজনীতি পশ্চিমবাংলায় শুরু হয়েছিল, এই পাইয়ে দেওয়ার রাজনীতির জন্যই পশ্চিমবাংলার শিল্প ভীষণ রকম ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল, এটা আমরা কেউ অস্বীকার করতে পারবো না। কিন্তু আজকে এই সরকারের প্রতি বিভিন্ন কলকারখানার শ্রমিকদের একটা আকর্ষণ এসেছে, তাদের একটা ধারণা তৈরি হয়েছে এবং তারা সকলেই মনে করছেন যে, এই সরকার সত্যিই আমাদের জন্য কিছু করতে পারবে। তারা আরো মনে করছেন, এই সরকার যেভাবে শ্রমনীতি নির্ধারণ করছেন তাতে এই জিনিস প্রমাণিত হচ্ছে যে, এই সরকারের আমলে তারা তাদের ন্যায্য মজুরী, পাওনা পেতে পারে। সেই সঙ্গে সঙ্গে সরকারকে এই কথা বলছেন যে, কেবলমাত্র ন্যায্য পাওনা, ন্যায্য মজুরী পাইয়ে দিলেই চলবে না, তার সাথে সাথে শিল্পের সম্প্রসারণ, এক্সপ্যানসান করতে হবে। কারণ আমাদের দেশে যে বিরাট বেকার এব দারিদ্র্য রয়েছে তার মোকাবিলা যদি করতে হয়, তা হ'লে কেবলমাত্র সরকারী ক্ষেত্রে, আধা-সরকারী ক্ষেত্রে কিংবা বেসরকারী ক্ষেত্রে কিছু চাকুরি দিয়ে এই সমস্যার মোকাবিলা করা যাবে না—এই সমস্যার মোকাবিলা তখনই হবে যখন আমরা শিল্পে আরো এগিয়ে যাব, শিল্পের এক্সপ্যানসান হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয় এই বাজেটের আর একটা সুন্দর দিক লক্ষ্য করেছেন, সেটা হচ্ছে একদিকে শিল্প সম্প্রসারণ অন্য দিকে কৃষির উন্নতি এই দু'টি দিক পাশাপাশি তুলে ধরা হয়েছে এবং একই সঙ্গে শিল্পের সম্প্রসারণ এবং এগ্রিকালচারের দিকে দৃষ্টি দেবার ফলে মানুষের কল্যাণের পথ আস্তে আস্তে উদ্ঘাটিত হচ্ছে। একথা আজকে কে অস্বীকার করতে পারে? স্যার, আপনি জানেন, পশ্চিমবাংলার শতকরা ৭০ ভাগ মানুষ কৃষি কাজের সাথে জড়িত। এই ৭০ ভাগ মানুষের যদি কর্মসংস্থান করা যায়, তা হ'লে আমাদের অর্থনীতি সুদৃঢ় হবে, মানুষের পারচেজিং পাওয়ার বাড়বে এবং তার ফলে মার্কেটে যে জিনিস আসবে সে জিনিস বিক্রি হতে থাকবে। এই সমস্ত দিকে লক্ষ্য রেখেই আমাদের বাজেট তৈরি করা হয়েছে। এই বাজেটকে যদি অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে সমালোচনা করা হয়, তা হ'লে আমি মনে করি, তাতে এর যথার্থ সত্যতা থেকে মানুষকে দূরে সরিয়ে রাখার চেষ্টা করা হবে। কেউ কেউ বলতে পারেন, পশ্চিমবাংলায় এখনও অনেক কিছু হয় নি, এটা সকলেই স্বীকার করেন। তবে সমালোচনার দৃষ্টিভঙ্গি নিয়ে সেটা ব্যাখ্যা করা প্রয়োজন নেই। আমার মনে হয়, এই মন্ত্রিসভা পশ্চিমবঙ্গের প্রথম মন্ত্রিসভা যাঁরা বলেন আমরা সব কিছু

করে উঠতে পারি নি বা অনেক কিছু করতে পারি নি। কেন পারেন নি তাও ব্যাখ্যা করেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী পরিষ্কার ভাবে ব'লে দেন, আমাদের কাছে এই স্কীম আছে এবং এই স্কীম নিয়ে আমরা এগিয়ে যাচ্ছি। প্রথমে আমাদের স্কীম তারপর প্রোগ্রাম এবং তারপর অ্যাকসান। স্কীম হয়ত করা হচ্ছে ডেভালপমেন্টের জন্য কিন্তু হয়ত আসছে খরা বা প্রাকৃতিক দুর্যোগ বা মানুষের নানান চাহিদা যেগুলি ইমিডিয়েটলি সলভ করা দরকার। কাজেই সেই স্কীম বাধাপ্রাপ্ত হচ্ছে কিন্তু আমরা তা থেকে সরে যাচ্ছি না। আমাদের এই যে প্রবণতা এটা কিন্তু অনুসরণ করতে হবে, একে স্বীকার করে নিতে হবে, স্বাগত জানাতে হবে। কিছু কিছু মানুষ দূর থেকে দাঁড়িয়ে আমাদের সমালোচনা করবে এটা স্বাভাবিক, রাজনীতিতে এ জিনিস ঘটবে এর জন্য অবাক হবার বা দুশ্চিন্তাগ্রস্ত হবার কোন কারণ নেই। আজ পৃথিবীর বিভিন্ন সমাজতান্ত্রিক দেশের উদাহরণ বা ক্যাপিটালিস্ট কান্ট্রির উদাহরণ যদি তোলা যায়, তা হলে দেখা যাবে, আমাদের বাজেট যে পথে এগিয়ে যাচ্ছে সেটা প্রগতিশীলতার পথ। আমাদের বাজেট প্রগতিশীল বাজেট একথা এইজন্যই বলব তার কারণ এর দ্বারা সাধারণ মানুষের ক্রয়ক্ষমতা বাড়বে, সংগে সংগে উৎপাদন বৃদ্ধির দিকে নজর দেওয়া হয়েছে। আজকে স্বাধীনতার ২৫ বছরে দাঁড়িয়ে যে জিনিস আমরা চিন্তা করছি সোভিয়েত রাশিয়া কিন্তু ৫০ বছর পরেও সে জিনিস চিন্তা করতে পারে নি। তাদের আজও আমেরিকার কাছ থেকে গম কিনে নিয়ে আসতে হয় এ সত্য কেউ অস্বীকার করতে পারেন না। আর আমরা স্বাধীনতার ২৫ বছরের মাথায় দাঁড়িয়ে শ্লোগান দিচ্ছি আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হব। আমাদের প্রধানমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এই যে শ্লোগান দিয়েছেন, একে আমাদের স্বাগত জানাতে হবে। আর এর মধ্যে দিয়ে প্রমাণ হচ্ছে, আমাদের আগ্রহ প্রগতিশীলতার দিকে আছে, মানুষের দুঃখ-দুর্দশা দূর করার দিকে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, নির্বাচনের আগে আমরা সাধারণ মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলাম, ১৭ দফা দাবির মধ্যে দিয়ে। সে দাবির প্রথম কথা ছিল, "এখন এমন একটা যুগে আমরা প্রবেশ করতে চলেছি যেখানে আমাদের স্বয়ংভর হতে হবে। যুদ্ধের সময় জনগণ যে শক্তি ও ঐক্য দেখিয়েছেন তাকে অক্ষুণ্ণ রেখে দেশ গঠনের বিপ্লবে নামতে হবে"।

[6-20—6-30 p.m.]

ভারতীয় প্রগতি দৃঢ়ভাবে রচিত হয়েছে আমাদের নিজস্ব মানবিক, বুদ্ধি, নৈতিক এবং বৈষয়িক সম্পদের উপর ভিত্তি ক'রে। আমাদের এই সমাজের অর্থনীতিকে নূতন ক'রে গ'ড়ে তুলতে হবে। এটা হচ্ছে আমাদের দেশের, আমাদের জাতির, আমাদের রাজনৈতিক দলের যথার্থ চিন্তাধারা। যে চিন্তাধারাতে বলা হয়েছে যে, আমাদের নিজস্ব মানবিক চিন্তা দিয়ে, আমাদের নিজস্ব নৈতিক চিন্তা দিয়ে, আমাদের নিজস্ব বৈষয়িক সম্পদের উপর ভিত্তি ক'রে আমরা সমস্যার সমাধান করবো। এই সমস্যা সমাধান করার জন্য আমরা অন্য কোন দেশের মুখাপেক্ষী হতে চাই না। আমরা সমস্যা সমাধান করার জন্য অন্য কোন দেশের আদর্শকে তুলে নিয়ে আসার কথা চিন্তা করি না। আমরা মনে করি, আমাদের নির্দিষ্ট পথে আমাদের তৈরি পথে আমরা এই সমস্যা সমাধানের জন্য যথোপযুক্ত মোকাবিলা করতে পারবো এবং তার জন্য অন্য কোন দেশের থেকে আর্থিক চিন্তা আহরণ করার দরকার নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই এ কথা স্বীকার করবেন যে, আজকে পশ্চিমবাংলার মানুষ অন্ততঃ একটা কথা বলে সেটা হচ্ছে এই যে, আমরা বাইরে বেরুতে পারছি চাকরি করার জন্য, মানুষ অন্ততঃ একথা বলে যে আমরা বাইরে বেরোতে পারছি স্কুলে যাবার জন্য, কলেজে যাবার জন্য কিংবা অন্য কোন কাজের জন্য, এই যে মানুষের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হচ্ছে, মানুষের মনে একটা আস্থা ফিরে এসেছে, এই আস্থা পশ্চিমবাংলায় নূতন শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে সাহায্য করেছে। এই আস্থা শিল্পে শান্তি রক্ষা করতে সাহায্য করেছে। এই আস্থা শিল্পে উৎপাদন বাড়াতে সাহায্য করেছে। কিছুক্ষণ আগে সি পি আই-এর জনৈক সদস্য বলেছেন যে, উৎপাদন বাড়াবার জন্য আমরা কেন শ্লোগান দিচ্ছি না। তাঁর এটা জেনে রাখা দরকার যে, পশ্চিমবাংলার শ্রমদপ্তর থেকে আমরা ডিসিশান নিয়েছিলাম যে বিভিন্ন কল-কারখানার গেটের সামনে দাঁড়িয়ে আমরা গ্রো মোর প্রোডাকশান ঐ শ্লোগান দিয়ে সেখানে মিটিং করবো। এবং তার ইনসেনটিভ প্রোগ্রামের মাধ্যমে যাতে উৎপাদন বৃদ্ধি হয়, এবং সংগে সংগে যাতে শ্রমিকের [illegible] মান উন্নত হয় তার জন্য ওয়েজ স্কেল রিভিশান, এই

দু'টি জিনিস পাশাপাশি রেখে আমরা শ্রমিকের কাছে যাবো। আমরা গিয়েছিলাম, আমরা শ্রমিকের পাশে দাঁড়িয়ে তাদের জিজ্ঞাসা করেছি তোমরা আমাদের উত্তর দাও। আজকে যে আমরা নূতন পরিকল্পনা নিয়ে তোমাদের কাছে এগিয়ে এসেছি এই পরিকল্পনা সম্পর্কে তোমাদের মতামত কি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে সুখী হবেন, তারা আমাদের বলেছিলো যে, এই প্রথম একটি রাজনৈতিক দল, এই প্রথম একটি সরকার, যারা রাইটার্স বিল্ডিংস্ থেকে নেমে এসে শ্রমিকের পাশে দাঁড়িয়ে তাদের জিজ্ঞাসা করছে যে, আমাদের এই পরিকল্পনা সম্পর্কে তোমাদের মতামত কি। আর সেই পরিকল্পনার উপর আজকে ক্রিটিসিজম হয়, সেই পরিকল্পনার উপর আজকে চিৎকার ক'রে বলেন যে, আমাদের পরিকল্পনায় পুঁজিবাদী শক্তিকে সমর্থন করা হয়েছে। আমাদের পরিকল্পনায় মনোপলি হাউসকে সমর্থন করা হয়েছে। তা হ'লে কি আমরা একথা বলবো না যে, সত্যকে বিকৃত করা হয়েছে? তা হ'লে কি আমরা একথা বলবো না যে, তারা চোখ বন্ধ রেখে দিনকে রাত হিসাবে বোঝাতে চেষ্টা করছে? তা হ'লে এই জিনিস কি আমরা বলবো না যে, পশ্চিম-বাংলার জনগণের যে আশা-আকাঙ্ক্ষা, যে ইচ্ছা তাতে বাধার সৃষ্টি করছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিশ্বাস করি, পশ্চিমবাংলার ১৯৭৩-৭৪ সালের যে বাজেট ঘোষণা করা হয়েছে সেই বাজেটের মধ্যে দিয়ে ১৯৪৭ সালে যে রাজনৈতিক স্বাধীনতা আমরা পেয়েছিলাম সেই রাজনৈতিক স্বাধীনতাকে অর্থনৈতিক স্বাধীনতায় রূপান্তরিত করার পথ এই বাজেট তৈরি ক'রে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা আমি বিশ্বাস করি যে, স্বাধীনতার রাজনৈতিক আন্দোলন, রাজনৈতিক আনন্দ শুধুমাত্র গ্রামবাংলার মধ্যবিত্ত ঘরের কাছে পৌঁচেছে কিন্তু অর্থনৈতিক স্বাদ, অর্থনৈতিক আনন্দ, মুক্তির আনন্দ তাদের কাছে পৌঁছায় নি। সেই পৌঁছে দেওয়ার আলোকবর্তিকা সেই পৌঁছে দেবার চিন্তা, সেই পৌঁছে দেবার পথ আমরা এই বাজেটের মধ্যে তৈরি করেছি, এই বাজেটে দেখিয়েছি এই বিষয়ে কোন সন্দেহ নেই। তাই এই বাজেটকে স্বাগত জানাই। আগামী দিনে পশ্চিমবাংলা নতুন ইতিহাস শুরু করবে, নূতন ইতিহাস তৈরি করবে এই আশা-আকাঙ্ক্ষা নিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅহীন্দ্র মিশ্রঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি কোন বিশেষ দৃষ্টিভঙ্গি নিয়ে বা বিশেষ দৃষ্টিকোণ থেকে এই বাজেটকে বিচার করা না হয়, তা হ'লে সামগ্রিক দৃষ্টিভঙ্গিতে বিচার করলে এই বাজেট অবশ্য সমর্থনযোগ্য এবং আমরা যদি আমাদের উৎসাহ উদ্দীপনা নিয়ে অতীতের সমস্ত ইতিহাস বিচার বিশ্লেষণ ক'রে নূতন গতিবেগের সঞ্চার করতে পারি—সে সব কাজের শুভ সূচনা হয়েছে গ্রামাঞ্চলে, শহরে এবং আধাশহরগুলিতে—সকলের সমবেত সহযোগিতা সকলের সমবেত উৎসাহ এবং অনুপ্রেরণায় যে প্রচণ্ড গতিবেগের সঞ্চার করা সম্ভব, আমরা যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে পরিচালিত না হই, যদি মানুষের সেবার আদর্শে, মানুষের প্রতি ভালবাসা বোধের আদর্শে পরিচালিত হই, তা হ'লে নিঃসন্দেহে এই বাজেটকে একটা সার্থক বাজেট-এ পরিণত করা সম্ভব। এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলতে চাই। সকলেই জানেন, গ্রামবাংলার অর্থনৈতিক কাঠামো সম্পূর্ণ বিধ্বস্ত হয়েছে। সেই গ্রামবাংলার অর্থনৈতিক কাঠামোর পুনরুজ্জীবনের জন্য, পুনর্গঠনের জন্য প্রয়োজন যেমন সেচ ও বিদ্যুৎ, বিদ্যুৎ থেকে গ্রাম দীর্ঘকাল বঞ্চিত ছিল এখন বিদ্যুৎ সরবরাহের প্রচেষ্টা চলছে গ্রামে গ্রামে বিদ্যুৎ যাচ্ছে যদিও সেটা খুব আশাব্যঞ্জক নয়। কাজেই সেচ, বিদ্যুৎ, কৃষি এবং ক্ষুদ্রশিল্প, কুটিরশিল্প ইত্যাদির জন্য যদি আরো বেশি অর্থ বরাদ্দ করা সম্ভব হত, তা হ'লে আমি খুশি হতাম এবং এগুলি করলে গ্রামবাংলার অর্থনৈতিক কাঠামো পুনর্গঠনের পক্ষে আরো সুবিধা হত। একথা ভুললে চলবে না যে, ইস্ট ইন্ডিয়া কোম্পানির আমল থেকে গ্রামবাংলা শোষিত হয়েছে, সর্বনাশ হয়েছে। আজকে শহর বাঁচবে না যদি গ্রাম না বাঁচে। কাজেই গ্রামের অবহেলিত কৃষিকে বাঁচাতে গেলে সেখানে সেচের জন্য যে অর্থ বরাদ্দ করা দরকার, কৃষির উন্নতির জন্য যে অর্থ বরাদ্দ দরকার সেটা দেখতে হবে। আজকে সমস্যা অত্যন্ত দ্রুতভাবে বেড়ে চলেছে সেই সমস্যার সঙ্গে পাল্লা দিয়ে যদি সমাধানের জন্য অর্থ ব্যয় করা না হয়, তা হ'লে সমস্যা আনুপাতিকভাবে বাড়তে থাকবে এবং সমাধান করা যাবে না। সুতরাং যেখানে গ্রামবাংলার অর্থনৈতিক কাঠামো সম্পূর্ণ বিধ্বস্ত হয়ে গেছে এবং এই অবস্থা সমাজের অ্যাবনরম্যালি ডিজিজ্ড কনডিশান—দেহের সব রক্ত এসে জমা হয়েছিলো মাথায় অর্থাৎ শহর এবং তার আশেপাশের এলাকাগুলিতে যেখানে বড়বড় শিল্প কলকারখানা

ইত্যাদি গ'ড়ে উঠেছে সেই বঞ্চনার হাত থেকে যদি আজকে গ্রামকে বাঁচাতে হয়, তা হ'লে গ্রামের উপর আরো বেশি গুরুত্ব না দিলে চলবে না। এই জন্য আমি বলবো যে অর্থ বরাদ্দ করা হয়েছে কৃষিতে, সেচে, ক্ষুদ্র এবং কুটির শিল্পে আরো অধিক অর্থ বরাদ্দ হ'লে গ্রামবাংলার অর্থনৈতিক পুনর্গঠন সম্ভব হত। /আর একটা জিনিস লক্ষ্য রাখতে হবে। সেটা হচ্ছে অর্থগুলি সঠিক ভাবে ব্যয় করা হচ্ছে কিনা। আমরা দেখেছি যে, সেচ বিভাগে যে অর্থ বরাদ্দ করা হয় তার যথাযোগ্য সদ্ব্যবহার করা হয় না। এককথায় এই সেচ বিভাগকে কন্ট্রাকটার্স ডিপার্টমেন্ট বলা যায়। কারণ এই খাতে যে অর্থ ব্যয় করা হয় তার শতকরা ৫০ ভাগেরও বেশি নর্দমার স্রোতের মধ্য দিয়ে কন্ট্রাকটার এবং এক শ্রেণীর অসাধু অফিসারদের পকেটে চলে যায় এবং অর্থের পুরাপুরি সদ্ব্যবহার হয় না। তারপর এর যে বাজেটে ক্রাশ প্রোগ্রামের কথা বলা হয়েছে, এই ক্রাশ প্রোগ্রামের শতকরা ৫০ ভাগ অর্থ ফিরে চলে গেছে। সেটাও কাজে লাগানো সম্ভব হয় নি। তার জন্য কি অ্যাসেম্বলী মেম্বাররা দায়ী? তার জন্য কি জনসাধারণ দায়ী? তার জন্য নিঃসন্দেহে দায়ী এই সরকার। সুতরাং এইভাবে টাকা ফিরে গেল, যেখানে কেন্দ্রের থেকে সাহায্য পাচ্ছি ক্রাশ প্রোগ্রামের মাধ্যমে গ্রামীণ কর্মসংস্থানে সুবিধা হবে ব'লে সেখানে তার শতকরা ৫০ ভাগ অর্থ যদি ফিরে যায়, তা হ'লে নিশ্চয়ই সেটা আত্মগৌরবের কথা নয়। আরও কিছু কিছু ব্যাপার আছে যেগুলি অনেকটা কাগজের রিপোর্টের উপর ভিত্তি ক'রে তৈরি। যদি এগুলি নিয়ে আত্মতুষ্টির ভাব আমাদের মধ্যে থাকে, তা হ'লে তার জন্য মারাত্মক খেসারত দিতে হবে। আমি দেখেছি এখানে এক জায়গায় বলা হয়েছে সে সম্পর্কে আই হ্যাভ এ গুড ডিল অব কনফিউশন ইন মাই মাইন্ড। এখানে বলা হয়েছে, গ্রামীণ কুটিরশিল্প সম্পর্কে যে পশ্চিমবাংলার দুর্গাপুর, তমলুক, বারাসত ও দার্জিলিং -এই চারটি জায়গায় যে গ্রামীণ শিল্প প্রকল্প চালু আছে তার প্রত্যেকটির অধীনে তিন থেকে চারটি ক'রে সমষ্টি-উন্নয়ন ব্লক আছে। সবগুলি প্রকল্পের কাজে অগ্রগতি অব্যাহত আছে এবং গ্রামাঞ্চলে কর্মসংস্থান তাদের কৃতিত্ব উল্লেখযোগ্য। গত আর্থিক বছরের শেষে এইসব প্রকল্পে প্রায় ২৭ হাজার কর্মসংস্থান হয়েছে, আমার ধারনা এর অনেকটাই কাগজের রিপোর্ট এবং মাননীয় মন্ত্রীরা এবং সরকারী অফিসাররা যদি কাগজের রিপোর্টের উপর ভিত্তি ক'রে আমাদের সংখ্যা পরিবেশন করেন, তা হ'লে সেটা আমাদের বিভ্রান্তির মধ্যে ফেলে দেওয়া হয়। বাস্তবিকই এই ২৭ হাজার কর্মীর, যাদের কর্মসংস্থান হয়েছে বলা হয়েছে, তাদের নাম ঠিকানা দিয়ে কি বলা সম্ভব হবে? সত্যি সত্যি কি তারা কাজ পেয়েছে? এগুলি আমার মনে হয় খুব নির্ভরযোগ্য তথ্য নয়। অর্থাৎ এর উপর ভিত্তি ক'রে চললে আমরা বিপদে পড়বো এবং জনসাধারণও বিভ্রান্ত হবে। কাজেই এই সব ক্ষেত্রে আত্মতুষ্টির ভাব না থাকাই ভাল। আর একটা কথা বলতে চাই, এই যে কাজের গতি এটা অত্যন্ত মন্থর। এই মন্থর গতিতে কাজ করলে চলবে না। কাজের গতিবেগ আরও বেশি হওয়া উচিত এবং তা হ'লে আমার মনে হয়, আমাদের যে প্রত্যাশিত ফল সেটা আমরা পাবো। গ্রামবাংলার অর্থনীতি আজকে এমন অবস্থায় দাঁড়িয়েছে যে সেখানে লক্ষ লক্ষ মানুষকে আজকে রিলিফ বা টেস্ট-রিলিফের উপর নির্ভর করতে হচ্ছে।

[6-30—6-40 p.m.]

আত্মনির্ভরশীল হওয়ার জন্য যেটুকু প্রস্তাব আছে সেই প্রস্তাবটুকুকে আমাদের সম্পূর্ণ আন্তরিকতা দিয়ে সমগ্র প্রচেষ্টা দিয়ে কার্যকর করতে হবে। কাজেই এগিয়ে চলেছি এই সমস্ত বিভাগের অর্থনৈতিক পুনর্গঠনের জন্য। এই সমস্ত বিভাগের অর্থগুলি যাতে সদ্ব্যবহার হয়, যাতে এই টাকাগুলি ঠিক ঠিক কাজে লাগে সেটা আমাদের আরও আন্তরিক ভাবে দেখতে হবে। রাস্তাঘাট সম্বন্ধে বলতে গেলে বলতে হয় আজকে গ্রামের মানুষ রাস্তা-ঘাটের অভাবে অত্যন্ত অসুবিধা ভোগ করছেন। এটা বলা যায় যে, ফর দি গ্রোথ অফ দি রুরাল ইকোনমি বা ফর দি ডেভেলপমেন্ট অফ দি রুরাল ইকোনমি আজকে রাস্তাঘাটের প্রয়োজন আছে। গত এক বছরের মধ্যে আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে, থার্ড প্ল্যান-এর যে রিপোর্ট সেই রিপোর্টে বলা হচ্ছে কন্টিনিউইং স্কীম, কিন্তু সেখানে আজকেও কোন কাজ হচ্ছে না। থার্ড প্ল্যানের রাস্তাঘাট পড়ে আছে, ফোর্থ প্ল্যানের রাস্তাঘাট পড়ে আছে, সেই রাস্তাঘাট আজ অর্থনৈতিক পুনর্গঠনের পক্ষে জনজীবনের পক্ষে অপরিহার্য। সেটা যদি সরকারের রিপোর্টের মধ্যে সীমাবদ্ধ থাকে তা হ'লে আমরা এই বাজেটকে সার্থক বাজেট

পরিণত করতে পারব না, সার্থক বাজেটে পরিণত করব বললেও এটা ব্যর্থ হয়ে যাবে। এই সংগে এই ভয়াবহ বেকার সমস্যা সম্পর্কে আমি বলছি যে, যদি এই সমস্যার সমাধান করতে হয়, তা হ'লে একটা সঠিক সংখ্যা থাকা দরকার। যে সব সংখ্যা আমরা পাচ্ছি তা বিভ্রান্তিকর। আমাদের লেবার মিনিস্টার যে পরিসংখ্যান দিচ্ছেন তাতে তার হিসাব মত আমরা দেখছি প্রায় ১৭ লক্ষ বেকার, অথচ সি এম পি ও—তারা সার্ভে ক'রে হিসাব দিয়ে বলছেন বেকারের সংখ্যা প্রায় ৪০ লক্ষ, আবার ব্যুরো অফ অ্যাপলায়েড ইকোনমিকস্ অ্যান্ড স্টেটিস্টিকস্ তারা ১৯৭১ পর্যন্ত একটা তথ্য দিয়ে বলছেন ২৭ লক্ষ। এই বিচিত্র হিসাব, সামঞ্জস্যহীন হিসাব যা সঠিক নয় তার দ্বারা সমাধানের কতটা সঠিক পথ নির্দেশ করতে পারবে তা বুঝতে পারছি না। এখানে আমি ইরিগেশন ডিপার্টমেন্টের কথা আগেই বলেছি, এই ডিপার্টমেন্টের কার্য-কলাপ সম্পর্কে একটু সজাগ দৃষ্টি দেওয়া দরকার। আমাদের পশ্চিমবাংলা রাজ্যের অর্থ-নৈতিক ক্ষমতা খুবই সীমিত এবং এই সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু হচ্ছে ততটুকুই সমর্থন-যোগ্য। আমি বলছি যে আমাদের বাজেটকে সুন্দর এবং সার্থক করতে গেলে ঐকান্তিক প্রচেষ্টা চাই। আমাদের সেচমন্ত্রী এই হাউসে একটা কথা বলেছিলেন যে, মেদিনীপুর জেলার তমলুক একটা থিকলি পপুলেটেড এরিয়া, সেই জন্য সেখানে জলনিকাশ এবং সেচে ইত্যাদির জন্য একটা মাস্টার প্ল্যান-এর কথা। কিন্তু এক বছর হয়ে গেল আমরা সেই মাস্টার প্ল্যান-এর কিছুই দেখতে পাচ্ছি না। সুতরাং যে প্রতিশ্রুতিগুলি, যে আশাভরসাগুলি জনসাধারণকে দেওয়া হবে সেগুলি সম্পর্কে সরকার যদি একটু সচেষ্ট হন তা হ'লে আমাদের হতাশা থাকবে না, এই কথা ব'লে অর্থমন্ত্রীকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় স্পীকার স্যার, পশ্চিমবংগের এই বিধানসভায় মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সভার এক জন সদস্য হিসাবে সমর্থন জানাচ্ছি। নির্বাচনের পূর্বে আমরা বলেছিলাম যে আমরা গরিবী হটাবো, আমরা বলেছিলাম অর্থনৈতিক বৈষম্যের উপর আমরা একটা গভীর আঘাত হেনে সমাজবাদ প্রতিষ্ঠা করব। আমরা বলেছিলাম ১৯৬৭ ও ১৯৬৯ এর কবলে পড়ে পশ্চিমবংগের অর্থনৈতিক কাঠামোর বন্ধ্যাত্ব ঘুচিয়ে বন্ধ কল-কারখানা খুলে কর্মচ্যুত শ্রমিকদের মুখে আবার হাসি ফোটাবো, আমরা বলেছিলাম শান্তিপূর্ণ পথে পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাব এবং সেই উদ্দেশ্য নিয়েই এই বাজেট রচিত হয়েছে।

বিশ্বনাথবাবুর জবাবে একথা বলা দরকার যে, এই সরকার ক্ষমতাসীন হবার সংগে সংগে মাত্র এক বছরের মধ্যে লক্ষ লক্ষ কর্মচ্যুত শ্রমিককে পুনরায় কাজে বহাল করার মধ্য দিয়ে, কৃষির উন্নতির মাধ্যমে মেহনতী কৃষক সমাজের পুনরায় অর্থনৈতিক ক্ষেত্রে প্রতিষ্ঠার মধ্য দিয়ে লক্ষ লক্ষ ভূমিহীন কৃষককে ভূমি বণ্টনের মধ্য দিয়ে নিশ্চিতভাবে তাদের চোখের জল মুছে দিয়েছেন। তিনি বলেছেন ক্রাইসিস সম্পর্কে কোন সেন্স নেই। আমি পরিষ্কারভাবে বলতে চাই যে, যুক্তফ্রন্টের আমলে ইন্ডাস্ট্রি-র উৎপাদনের ক্ষেত্রে যে ভিসিয়াস সার্কেল-এর সৃষ্টি হয়েছিল আমরা সেই দুটি চক্রের বিশ্লেষণ ক'রে দেখলাম যে, ১৯৬৯-৭০ সালে পশ্চিমবংগের উৎপাদনের পরিমাণ সম্পূর্ণভাবে বন্ধ হয়ে গিয়েছিল, লাভ কমে গিয়েছিল, বিনিয়োগের প্রবণতা সম্পূর্ণভাবে বন্ধ হয়েছিল এবং বিনিয়োগের সংকটের ফলে অর্থনৈতিক ক্ষেত্রে একটা স্ট্যাগনেশান-এর সৃষ্টি হয়েছিল। এই সরকার ক্ষমতায় আসার সংগে সংগে বিনিয়োগের প্রবণতা বলে পশ্চিমবাংলা চরম আর্থিক সঙ্কেটের হাত থেকে বাঁচল। এই সরকারের আমলে পশ্চিমবাংলার আর্থিক কাঠামো অর্থনৈতিক বিকাশ শুরু হয়েছে। তাই তাঁর এই ধারণাকে আমি সম্পূর্ণ ভ্রান্ত ধারণা ব'লে মনে করি এবং তাঁর এই সমালোচনাকে আমি ভাবপ্রবণ ব'লে মনে করি। এই সরকার ন্যাশানালাইজেশন পলিসি-র মধ্য দিয়ে স্টেট ট্রেডিং পলিসি অ্যাডপ্ট করার মধ্য দিয়ে আজ সোসাইটিকে যেভাবে এগিয়ে নিয়ে যাচ্ছেন তাতে ক্যাপিটালিস্ট সোসাইটি থেকে সোসালিস্ট সোসাইটি ও ট্রান্সফরমেশন-এর একটা উপযুক্ত স্টেপ। তিনি ফ্লোর-এ ভূমি সংস্কার সম্বন্ধে অনেক তথ্য পরিবেশন করলেন। কিছুদিন আগে ঐ বেঞ্চ থেকে অভিযোগ এসেছিল ২৪-পরগনা জেলায় গোপাল গুহ ২ লক্ষ বিঘা জমি লুকিয়ে রেখেছে। আমাদের সরকার দুর্নীতির বিরুদ্ধে, অব্যবস্থার বিরুদ্ধে লড়াই ক'রে পশ্চিম-বাংলায় সমাজবাদ প্রতিষ্ঠা করতে চায়। সেদিন সংগে সংগে বিশ্বনাথবাবুর নেতৃত্বে আরও একজন সদস্যকে নিয়ে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী একটা এনকোয়ারি কমিশন ইনস্টিটিউট করলেন।

কিন্তু যখন রায় বার হল তখন দেখা গেল লুক্কায়িত জমির পরিমাণ ২ লক্ষ বিঘা নয়, ১,৭৫১ বিঘা। আমি তাঁকে পরিষ্কার ভাবে স্মরণ করিয়ে দিতে চাই এই রকম ভাবে শস্তা কথা বলে জনসাধারণকে বিভ্রান্ত করে লাভ কি? অর্থাৎ ১,৭৫২ পরিবর্তে ২ লক্ষ বিঘা বলে লাভ কি? তাঁরা মুখে বড় বড় সমাজবাদের কথা বলেন। কিন্তু এই এনকোয়ারি কমিশন ইনস্টিটিউট করতে গিয়ে একটা মিথ্যা জিনিস সম্বন্ধে পরিষ্কার ধারণা না নিয়ে কত টাকা এই সরকারকে ব্যয় করতে হয়। তাই আপনার মাধ্যমে সি পি আই বন্ধুদের আবেদন করব যে, তাঁরা যেন মিথ্যা তথ্য, অতিরঞ্জিত তথ্যের মধ্য দিয়ে জনসাধারণকে বিভ্রান্ত ক'রে ওই সরকারকে অন্যায়ভাবে জনসমক্ষে হেয় না করেন। আজ যখন বক্তৃতা করছি, তখন দেখছি বামপন্থী হঠকারী, দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তির অশুভ আঁতাত পশ্চিমবঙ্গ তথা ভারতের বিভিন্ন প্রান্তে গড়ে উঠেছে। কারণ মাত্র কয়েক ঘণ্টা আগে জনপ্রিয় নন্দিনী সৎপতি সরকারের পতন হয়েছে। আমরা দেখেছি উড়িষ্যার বিজু পট্টনায়ক, হরেকৃষ্ণ মহতাব, জন কংগ্রেস, সি পি এম কংগ্রেস (ও) জনসংঘ, স্বতন্ত্র ইত্যাদি অশুভ আঁতাতের ফলে সেখানকার জনপ্রিয় সরকারের পতন হল। এটা লজ্জার কথা। কিন্তু কেন এটা করা হল? হরেকৃষ্ণ মহতাবের বিরুদ্ধে ঐ সরকার একজন এক্স-জাজ-কে দিয়ে একটা এনকোয়ারি কমিশন ইনস্টিটিউট করেছিলেন। সেই এনকোয়ারি কমিশন তাঁর বিরুদ্ধে প্রসিকিউসন-এর অর্ডার দিল। উড়িষ্যার কেন্দু লিফ নিয়ে দিনের পর দিন যে জোচ্চুরী চলছিল সেটা ধরার জন্য সুপ্রিম কোর্ট-এর একজন এক্স-জাস্টিসকে নিয়ে একটা তদন্ত কমিশন ইনস্টিটিউট করা হয়েছিল ব'লে সমানে এই অশুভ আঁতাত তৎপর হয়ে উঠল।

[6-40– 6-50 p.m.]

আমরা দেখেছি উড়িষ্যার নন্দিনী সৎপতি ল্যান্ড রিফর্মস বিল আনতে চেয়েছিলেন যাতে বেনামী জমি উদ্ধার ক'রে লক্ষ লক্ষ ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি বণ্টন ক'রে সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করা যায়। আমরা দেখতে পেলাম এই ছিল নন্দিনী সৎপতির অপরাধ। তাই এই মহাজোট নন্দিনী সৎপতির বিরুদ্ধে চক্রান্ত ক'রে তাঁর সরকারের পতন ঘটিয়েছেন। আমরা পরিষ্কার ভাবে বলতে চাই, এই কংগ্রেস, এই সি পি আই পশ্চিমবঙ্গের বুকে ১৭ দফা কর্ম সূচির ভিত্তিতে যে গণতান্ত্রিক প্রগতিশীল মোর্চা গঠন ক'রছে সেই গণতান্ত্রিক প্রগতিশীল মোর্চার মাধ্যমে আমরা পশ্চিমবঙ্গের বুকে সমাজবাদ প্রতিষ্ঠিত করব এবং এই পশ্চিমবঙ্গ, উড়িষ্যা নয় কোন শক্তি তাকে বিন্দুমাত্র পরাস্ত করতে পারবে না এবং বিশ্বনাথবাবু থাকলে বলতাম, অ্যাডভেঞ্চারিজমের স্পিরিট নিয়ে এই মোর্চা ভাঙবার অপচেষ্টা করবেন না, ইতিহাস তা হ'লে ক্ষমা করবে না। সমাজবাদকে পিছনের দিকে পিছিয়ে দেবেন না। সুতরাং এই ধরনের অ্যাডভেঞ্চারিজমের স্পিরিট দেখিয়ে এই ধরনের মোর্চা ভাঙবার কোন রকম অবকাশ হবে না। আমরা পরিষ্কারভাবে অত্যন্ত দায়িত্বসহকারে সরকার পক্ষ থেকে নিশ্চিতভাবে বলেছি, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন, সমাজবাদ প্রতিষ্ঠা করতে পশ্চিমবঙ্গ সরকার সম্পূর্ণভাবে দৃঢ়প্রতিজ্ঞ এবং আমাদের এই সরকার নিশ্চিতভাবে কৃষি, শিল্প, জমি, শিক্ষার ক্ষেত্রে প্রগতিশীল নীতি বাস্তবায়নের মাধ্যমে পশ্চিমবঙ্গের বুকে ইন্দিরা গান্ধীর নেতৃত্বে বিশ্বাসী হয়ে সত্যসত্যই সমাজবাদ প্রতিষ্ঠিত ক'রে মেহনতী মানুষের মুখে হাসি ফোটাবে, এই বিশ্বাস আমার আছে, এই আস্থা আমার আছে। আপনারা অ্যাডভেঞ্চারিজমের স্পিরিট পরিত্যাগ করুন, আসুন, খোলা মন নিয়ে আলোচনা করুন, খোলা মন নিয়ে পরস্পরের সঙ্গে সহযোগিতা ক'রে আমরা যদি এগিয়ে যেতে পারি, তা হ'লে নিশ্চিতভাবে আমি মনে করি, কোন প্রতিক্রিয়াশীল শক্তি আমাদের মোর্চার মধ্যে ভাঙ্গন ধরাতে পারবে না। আমি বাজেট সম্পর্কে আলোচনা করতে গিয়ে অর্থমন্ত্রীর একটা অর্থনৈতিক দূরদর্শিতার কথা না উল্লেখ ক'রে পারছি না। আজকে আমরা দেখতে পাচ্ছি, ভারতবর্ষের সমস্ত রাজ্যে তামিল-নাড়ুতে, গুজরাটে, পশ্চিমবঙ্গে নতুন ট্যাক্স বসান হচ্ছে না। এটার একটা অর্থনৈতিক দূরদর্শিতার দিক আছে। আজকে বাজেটে যদি নতুন করে কর বসান হত তা হ'লে রিসোর্সেস বেড়ে যেত এবং রিসোর্সেস যদি বেড়ে যেত তা হ'লে গ্যাপটা কমে যেত এবং গ্যাপ যত কমে যাবে তত ঐ ফাইনান্স কমিশন, সিক্সথ ফাইনান্স কমিশন তার রেকমেন্ডেসান দেবে পশ্চিমবঙ্গকে কোন্ পরমাণ অর্থনৈতিক সাহায্য করবে এবং সেজন্য এই অর্থনৈতিক দূরদর্শিতার পরিচয় দিয়েছেন ব'লে এই বাজেটকে আমি স্বাগত জানাচ্ছি। আমি মনে করি,

আজকে সরকার প্রশাসন যন্ত্রকে শক্ত ক'রে গ'ড়ে তোলার ফলে যেভাবে আয়কর ফাঁকি বন্ধ করা হয়েছে, কত ফাঁকি বন্ধ ক'রে রাজস্বের পরিমাণ বাড়ান হয়েছে, যেভাবে ড্রাইভ দিয়ে স্বল্প সঞ্চয়ের পরিমাণ বাড়ান হয়েছে তাতে এই চেষ্টা যদি আরো জোরদার ক'রে চালান হয় তা হ'লে ১৯৭১ সালে রাষ্ট্রপতি শাসনে শরণার্থী ত্রাণের জন্য যেটুকু আইন চালু করা হয়েছিল সেই আইনের মাধ্যমে ২ কোটি ৬৫ লক্ষ টাকা আদায় হচ্ছে সেটা পুরোপুরি প্রত্যাহার ক'রে নেওয়া চলত। তবে আমি মনে করি যে কর রাজস্ব এবং স্বল্প সঞ্চয়ের মাধ্যমে রাজ্যের সমস্যা সমাধান হতে পারে না, সবচেয়ে যেটা বেশি প্রয়োজন সেটা হচ্ছে কেন্দ্রের বিভাজনযোগ্য কর বণ্টন নীতির পরিবর্তন। ষষ্ঠ অর্থ কমিশনের কাছে, রাজ্যসরকার যথাযথভাবে সমস্যাদি উপস্থাপিত করেছেন এবং কেন্দ্রীয় সরকারের কাছে অতিরিক্ত অর্থ বরাদ্দের দাবি জানিয়েছেন, রাজ্যসরকারের এই স্ট্যান্ডকে আমি পুরোপুরি সমর্থন জানাচ্ছি। এই বাজেট বরাদ্দ করতে গিয়ে নিশ্চিতভাবে নিবিড় চাষ পদ্ধতির মাধ্যমে গ্রামাঞ্চলে বেকারী এবং আধা-বেকারী সমস্যার সমাধান করার চেষ্টা করা হয়েছে। আমি তাকে স্বাগত জানাই, কিন্তু গ্রামাঞ্চলের শিক্ষিত এবং অর্ধশিক্ষিত বেকার সমস্যা সমাধানের জন্য আমি মনে করি, আরো সুনির্দিষ্ট কর্মসূচির কথার উল্লেখ এই বাজেটের মধ্যে থাকা উচিত ছিল এবং একজন শিক্ষক হিসাবে আমি মনে করি আজকে যখন স্বাধীনতার রজত জয়ন্তী বর্ষ পালন করছি, আজকে যখন পশ্চিমবাংলার বুকে ৬৭ পার্সেন্ট লোক নিরক্ষর, তখন প্রাথমিক স্কুল খোলার মাধ্যমে নিরক্ষরতা বৃদ্ধির প্রতিরোধের দিক হয়েছে ঠিকই, কিন্তু নিরক্ষরতা দূরীকরণের আরো ব্যাপক পরিকল্পনার জন্য আরো ব্যয়বরাদ্দ বৃদ্ধি থাকা উচিত ছিল ব'লে আমি মনে করি। আর একটি কথা, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেখানে তন্তুজীবী সম্প্রদায়ের বাস, সেই তন্তুজীবীদের বাঁচানর জন্য একটা রিবেটের কথা এখানে উল্লেখ করা হয়েছে, কিন্তু ন্যায্য মূল্যে সরাসরি তাঁতিদের হাতে সুতা সরবরাহ এবং আপতকালীন ব্যবস্থা হিসাবে সরকারের পক্ষ থেকে কাপড় কেন্দ্র খোলার কোন সুনির্দিষ্ট পরিকল্পনার কথা উল্লেখ নেই। এইগুলি সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিশেষভাবে চিন্তা এবং বিবেচনা করার জন্য অনুরোধ জানাব, এই অনুরোধ জানিয়ে এই বাজেট বরাদ্দকে আমি স্বাগত ও সমর্থন জানাচ্ছি।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী কর্তৃক বাজেটের যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন জানাচ্ছি। নীতিবাচক কথা ব'লে আজকের এই আলোচনাকে আমি অন্য দিকে নিয়ে যেতে চাচ্ছি না। সোসিয়ালিস্ট ইকনমির কথা যাঁরা জানেন তাঁরা জানেন যে সমাজতন্ত্রটা একটা এলোমেলো অবস্থার মধ্য দিয়ে আসে নি এবং ইকনমিকে সেইভাবে প্রতিষ্ঠিত করা যায় না। সময় সময় থমকে দাঁড়াতে হয় এবং তাতে যদি স্ট্যাটাস্কো মেনটেনের প্রশ্ন ওঠে তা উঠতে পারে। প্রিপেয়ার্ডনেস যদি না থাকে, তা হ'লে সেখানে সমাজতন্ত্র আসতে পারে না। মূল প্রশ্নে আমাদের যাওয়া দরকার এবং সেটা হচ্ছে যখন আমরা সমাজতান্ত্রিক রাষ্ট্র কাঠামো তৈরি করতে পারি নি, যখন আমাদের ভূমিকা কল্যাণমূলক রাষ্ট্র গঠনের মধ্যেই রয়েছে তখন আমরা সেই কল্যাণমূলক কর্মকাণ্ডের মধ্যে কতটুকু এগিয়েছি এবং আমরা যে প্রতিকূল অবস্থার মধ্যে রয়েছি তার মধ্যে কতটুকু এগিয়েছি সেটাই বিচার করা উচিত এবং সেটা বিধানসভার আলোচনার বিষয়বস্তু হওয়া উচিত। একথা অস্বীকার ক'রে লাভ নেই যে, এই বাজেটের মধ্যে বিভিন্ন জায়গায়, বিভিন্ন সেকটরে কাজ করবার একটা প্রচেষ্টা আছে, ইঙ্গিত আছে। আমি সোজাসুজি সেগুলি এড়িয়ে গিয়ে নেতিবাচক সমালোচনার মধ্যে যেতে চাচ্ছি না। কিন্তু যাঁরা সেদিকে যাচ্ছেন তাঁদের কাছে অনুরোধ করব স্পষ্ট দৃষ্টিভঙ্গি নিয়ে এই বাজেট পর্যালোচনা করুন। আমি বিনয়ের সঙ্গে বলব, দেখা যাক এই বাজেটের মধ্যে আমাদের অর্থমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ করেছিলেন গতবার সেই ব্যয়বরাদ্দ অনুযায়ী খরচ হয়েছে, না তার বেশি খরচ হয়েছে। আপনারা দেখুন গতবারের বাজেটে যে ব্যয়বরাদ্দ ছিল তার চেয়ে বেশি খরচ হয়েছে এবং তার আগের বছরে দেখবেন যে ব্যয়বরাদ্দ ছিল সেটা খরচ করতে পারেন নি। আমি ১৯৬৭/৬৯ সালের কথা বলছি না। আমি এই বাজেট সামনে রেখে আলোচনা করতে চাই। যদি এরকম ব্যাপার হয় যে, করধার্য করা হচ্ছে না, সেইজন্য স্থিতাবস্থা বা সেইজন্য এরকম অবস্থা বা মুখরোচক কোন কথা বলতে পারছি না যা সাধারণ সেক্টরের ভেতর দিয়ে যেতে পারছি না তারজন্য এই

বাজেটকে যদি সমালোচনা ক'রে বলি এটা ঠিক গতিশীলতা পায় নি, তা হ'লে ভুল করা হবে। এই প্রসঙ্গে আমি ১৯৭২-৭৩ সালের ইকনমিক রিভিউর প্রতি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৬১ এবং ১৯৭১ সাল এই দুই বছরের কথা ধরা যাক। যেখানে চাষীর শতকরা হিসেব ছিল ১৯৬১ সালে ৩৮ পয়েন্ট ৫ ভাগ সেটা হয়েছে ১৯৭১ সালে ৩১ পয়েন্ট ৮ ভাগ। এগ্রিকালচারাল লেবারের সংখ্যা ১৯৬১ সালে ছিল ১৫ পয়েন্ট ৩ পারসেন্ট, ১৯৭১ সালে সেটা বেড়ে হয়েছে ২৫ পয়েন্ট ৭ পারসেন্ট। অন্যদিকে যদি আপনারা ইন্ডাস্ট্রিয়াল ওয়ার্কারের দিকে তাকান, তা হ'লে দেখবেন ১৯৬১ সালের চেয়ে ১৯৭১ সালে কমেছে। এটা কি সুস্থতার লক্ষণ নয়? কাজেই এইদিকে নজর দেওয়া দরকার এবং আমরা জানি সরকার এইদিকে নজর দেবেন। মনোপলি কমিশন সম্বন্ধে অনেক বক্তৃতা হয়েছে। ১৯৬৫ সালে মনোপলি কমিশনের রিপোর্ট বেরিয়েছে। আমরা দেখছি, ওই ৭৫টি পরিবারের মধ্যে অন্ততঃ ৮টি পরিবারের মূল কেন্দ্র হচ্ছে এই পশ্চিমবাংলা এবং এই ৮টি পরিবারের একটি পরিবারও পশ্চিমবাংলার লোক নয়। আমরা যে মনোপলি কমিশনের বিরোধী সেকথা আমরা ঘোষণা করেছি এবং আমাদের প্রধানমন্ত্রীও সেকথা ঘোষণা করেছেন। আমরা পরিষ্কারভাবে

[6-50—7-00 p.m.]

বলেছি এবং আমাদের নেতা শ্রীসিদ্ধার্থ রায় তিনিও বলেছেন। ১৯৬৬ সাল থেকে হিসাব করতে হবে। আজকে আন-এমপ্লয়মেন্টের কথা বলা হচ্ছে, আজকে বেকারীর কথা বলা হচ্ছে। আজকে ঐ সব কারবারী তাদের যে কারবার পশ্চিমবঙ্গে ছিল তাদের কোন সম্প্রসারণের সুযোগ হয়েছে কিনা, তা হওয়া উচিত নয়, মনোপলি কমিশনের রিপোর্টের পর। তা যদি না হয়, তা হ'লে সেই জায়গায় পাবলিক সেক্টার-এ সেই পরিমাণে ইনভেস্টমেন্ট হয়েছে কিনা। আমি একটা উদাহরণ দিচ্ছি, বিড়লা কেশোরাম গ্রুপে এই কয়েক বছরে অন্তত ১৭ কোটি টাকা পশ্চিমবাংলা থেকে অন্য রাজ্যে নিয়ে গেছে। শুধু তাই নয়, পশ্চিমবাংলায় ১৯৬৫ সালের আগে এই পশ্চিমবাংলায় কলকারখানায় যারা কাজ করতেন তার শতকরা ৬৫ ভাগ তারা পশ্চিম-বাংলার লোক ছিলেন না। ১৯৬৬ সাল থেকে এর আগে পর্যন্ত এই সরকার আসার আগে পর্যন্ত এমন কোন -যে সরকারই থাকুন না কেন সেই সরকার এমন কোন কথা বলেছিলেন কিনা যে আজকে মনোপলি বিজিনেসকে বন্ধ করা হউক, এবং পাবলিক সেক্টার-এ সমান পরিমাণ ইনভেস্ট করা হউক। এই মনোপলিস্টরা পশ্চিমবাংলায় ৮টি বৃহৎ শিল্প গোষ্ঠী তারা সুপরিকল্পিতভাবে যারা জোচ্চুরির আশ্রয় নিয়েছে তারা হিসাবের খাতা এক নম্বর, দুই নম্বর, তিন নম্বর, চার নম্বর করেছে, এবং আমাদের এই পশ্চিমবাংলায় এই কর্মনিয়োগের ক্ষেত্রে যে ভবিষ্যৎ সে ভবিষ্যৎকে বিনষ্ট ক'রে দিয়েছে। আজকে আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর এই ব্যাপারের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার মাননীয় অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন, সেই বাজেট সামনে রেখে আপনার মাধ্যমে আমাদের সি পি আই বন্ধুকে দেখাতে চাই যে, শিবপদবাবু যে বলেছিলেন যে আমাদের ত্রাণ দপ্তরের কাজ কর্ম কিছুই হয় নি। আমি সি পি আই বন্ধুদের জানিয়ে দিতে চাই যারা বিশেষ ক'রে সমাজবাদের জন্য বিশেষভাবে উদ্বিগ্ন, তাদের বলতে চাই যে, অকল্যান্ড হাউসের ভাড়া নেবার ব্যাপারে আমাদেরই সদস্য শ্রীঅসমঞ্জবাবুই এখানে তুলেছিলেন এবং সেদিন আমরাই বলেছিলাম যে, বিড়লাকে টাকা দেবার প্রয়োজন নাই। তাঁবুর ছাউনী ক'রে আমাদের অফিস চালাবার কথা বলেছিলাম। মাননীয় বন্ধুকে আজকে স্মরণ করিয়ে দিতে চাই যে, আজকে আমরা সব থেকে বেশি সজাগ, সব থেকে বেশি সতর্ক। কোন ক্ষেত্রে আমরা সরকারের অপচয় হতে দেব না। এই সঙ্গে সঙ্গে আমার মাননীয় বন্ধুকে যে এই খরাজনিত পরিস্থিতি মুকাবিলা করবার জন্য ত্রাণ দপ্তর যেখানে তিন কোটি টাকা বরাদ্দ ছিল সেখানে ২৩ কোটি টাকা খরচা করা হয়েছে। পশ্চিমবাংলায় অন্যতম খরা যে সমস্যা তার উপর দাঁড়িয়ে আজকে মাননীয় অর্থমন্ত্রী শঙ্করবাবু যে বাজেট এখানে উপস্থিত করেছেন এই বাজেট শুধু অভিনন্দন যোগ্য নয়, এই বাজেট অভাবনীয়। তার কারণ এই বাজেটের মধ্যে দিয়ে আমরা লক্ষ্য করছি যে, এই বাজেটের এস্টিমেট এবং রিভাইজড বাজেটে এই ১১ মাসের মধ্যে লক্ষ্য করছি যে

অর্থ বরাদ্দ করা হয়েছিল তার থেকে বেশি খরচ করেছেন খরার মুকাবিলা করবার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা লক্ষ্য করেছি যে, ১১ মাসের এই সরকার সাধারণ মানুষের জন্য যা করেছেন, পশ্চিমবাংলার কৃষকের জন্য যা করেছেন, শ্রমিকদের স্বার্থে রক্ষা করবার জন্য যে কাজ করেছেন আজকে ২৫ বছর স্বাধীনতার পর তা করতে পারে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যদি আমার কেন্দ্রের দিকে তাকাই, তা হ'লে দেখতে পাব দুবরাজপুরে বীরভুম জেলায় যে গ্রামীণ জলসরবরাহ স্কীম রূপায়িত হতে চলেছে সেটা নিশ্চয়ই বড়লোকের স্বার্থের জন্য হচ্ছে না এবং টি আর এবং জি আর যা দেওয়া হচ্ছে তা বড়লোকের স্বার্থে হচ্ছে না, গরিব মানুষের স্বার্থেই হচ্ছে।

এই বাজেট গ্রামীণ কৃষক, যে সমস্ত মানুষ খেতে পায় না সেই মানুষের স্বার্থেই হয়েছে। ত্রাণ দপ্তর কাজকে যেভাবে বাস্তবে রূপায়িত করেছে সেটা পরিপূর্ণ সততার সঙ্গেই হয়েছে, সেখানে কোনরকম দুর্নীতি হয় নি একথা আমি দৃঢ়তার সঙ্গে বলতে পারি। মাননীয় বেস্টারউইচ সাহেব বার বার দুর্নীতির কথা বললেন, কিন্তু এই সরকার দুর্নীতি বন্ধ করতে বদ্ধপরিকর। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যেভাবে শাসন পরিচালনা করছেন তাতে দেশে শান্তি ফিরে এসেছে। আমি এই প্রসঙ্গে যুক্তফ্রন্টের আমলের কথা স্মরণ করিয়ে দিতে চাই। সেটা ঐ বন্ধুদেরই আমল। তখন দেশের আইন-শৃঙ্খলা ছিল না, জনজীবন বিধ্বস্ত বিপর্যস্ত হয়ে গিয়েছিল। দেশে শান্তি-শৃঙ্খলা যদি না থাকে দেশের উন্নয়ন কিভাবে হবে? তাই সেই কথা স্মরণ করিয়ে দিয়ে আমি বলতে চাই যে, এই সরকার পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি দৃঢ়তার সঙ্গে মোকাবিলা করেছে। আজকের পশ্চিমবাংলার মানুষ এই সরকারের উপর খুবই আশা রাখছে। কারণ কি--কারণ হচ্ছে আজকে পশ্চিমবাংলার মানুষ দেখছে সমস্ত জায়গায়, প্রতিকেন্দ্রে, সমস্ত জেলায় জেলায় উন্নয়নমূলক কর্মসূচি নেওয়া হয়েছে। আমাদের মাননীয় অর্থমন্ত্রী শঙ্কর ঘোষ মহাশয় বীরভুম জেলা দেখতে গিয়েছিলেন। ময়ূরাক্ষীতে বহু বেকার শিক্ষিত ছেলে বি এস সি, বি কম পাস, নিজ হাতে তারা মাটি কাটছে। দেশের উন্নয়নের জন্য মাননীয় ইন্দিরা গান্ধীর নেতৃত্বে আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায়ের নেতৃত্বে যেভাবে আজকে গণতান্ত্রিক সমাজবাদের দিকে দৃষ্টি রেখে পশ্চিমবাংলার কৃষকের স্বার্থে, শ্রমিকের স্বার্থে, নিম্নমধ্যবিত্ত মানুষের স্বার্থে যে বাজেট এখানে রাখা হয়েছে আমি মনে করি এই বাজেট জনসাধারণের বাজেট, এই বাজেট জনগণের বাজেট, এই বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবাসুদেব সাউটা:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট ভাষণ সমালোচনা করতে গিয়ে সর্বভারতীয় কমিউনিস্ট পার্টির সদস্য মাননীয় বিশ্বনাথবাবু এবং শিবপদবাবু যেভাবে হতাশ হয়ে পড়েছেন এবং যেভাবে হতাশার ছবি ফুটিয়ে তুলতে চেষ্টা করেছেন এইরূপ হতাশ হবার কারণ নাই। এই সরকার এক বছরের কাজে যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছে, জনগণ সরকারের কাজে আশা ও উৎসাহ পেয়েছে, ভরসাও পেয়েছে, জনগণ হতাশ হয় নি। বরং পশ্চিমবঙ্গের জনগণ হতাশ হয়েছিল সেদিন যেদিন যুক্তফ্রন্টকে তারা ভোট দিয়েছিল, যুক্তফ্রন্টকে বিশ্বাস করেছিল। এইসব সত্ত্বেও মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা স্বীকার করতেই হবে গ্রামদেশের মানুষের ক্রয়ক্ষমতা কমে গিয়েছে, নিত্যপ্রয়োজনীয় দ্রব্য-মূল্য অত্যন্ত বৃদ্ধি পেয়েছে। এবং সেই চড়া দামের চাপে সাধারণ মধ্যবিত্ত মানুষ, খেটে-খাওয়া মানুষের প্রাণ ওষ্ঠাগত হয়ে উঠেছে, তাদের নাভিশ্বাস উঠেছে। এই পরিস্থিতিতে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় নূতন করভার চাপিয়ে দেন নি, নূতন কর থেকে সাধারণ মানুষকে রেহাই দিয়েছেন—এজন্য তাঁকে ধন্যবাদ জানাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণে কতকগুলি আশা ও উৎসাহ-পূর্ণ ছবি ফুটে উঠেছে। উন্নয়নমূলক ব্যয়বৃদ্ধি, রাজস্ব আদায়, স্বল্প সঞ্চয়ের পরিমাণ বৃদ্ধি--এইগুলি নিশ্চয়ই শুভ সংবাদ। বাজেটে ঘাটতি যা দেখিয়েছেন তা নামেমাত্র। এই রকম কম ঘাটতি অন্য কোন বাজেট ভাষণে দেখি নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় সরকারের প্রতিশ্রুতি ছিল সমাজতন্ত্র প্রতিষ্ঠা করা, গরিবী হঠাও—তাই গ্রাম, শহরে কোন পার্থক্য থাকবে না। গ্রামের মানুষ ও শহরের মানুষ সমান সুযোগসুবিধা পাবে। গ্রামের আর্থিক উন্নতির জন্য এবং সেজন্য কোন সুস্পষ্ট কর্মসূচি রূপায়ণের বাবত অর্থ বরাদ্দ এই বাজেটে

দেখছি না। উৎপাদন বাড়ানোর কথা বলা হয়েছে সত্য, কিন্তু গ্রামে উৎপাদন দ্রব্য কেনার বাজার কোথায়? আপনি উপাধ্যক্ষ মহাশয় জানেন, সুন্দরবনের সবচেয়ে লাভজনক চাষ লংকার চাষ। কাকদ্বীপ, নামখানা, পাথরপ্রতিমা, এই এলাকার লোকেরা প্রায় প্রতি বছর গড়ে ২/৩ লক্ষ টাকার মত লংকা চাষ ক'রে রোজগার করত।

[7-00—7-10 p.m.]

আজ দু বছর হ'ল সেই লংকা চাষ বন্ধ হয়ে গেছে। তারা লংকা চাষ করছে বটে, ফসল ফলাচ্ছে বটে, কিন্তু আশানুরূপ বাজার পাচ্ছে না। যে বাজারে আসে, সেই বাজারে আসতে গিয়ে পথে সেলামী দিতে তাদের সর্বস্ব চলে যায়। উৎপাদক যারা তাদের পরিশ্রমের বিনিময়ে তারা ফসলের উপযুক্ত মূল্য পাবে। কিন্তু সে ব্যবস্থাপনা কোথায় আছে? দ্রব্য-মূল্য বৃদ্ধি প্রতিরোধে সরকারী ব্যবস্থা বাজেটে প্রাধান্য লাভ করে নি। এসম্বন্ধে সরকারী ব্যর্থতা আমার মনে হয় এই সরকারের জনপ্রিয়তা হ্রাসে সহায়ক হবে।

তারপর সুন্দরবন এলাকা এখন অবহেলিত অনাদৃত এলাকা। আমি বলবো সুন্দরবন নানা সম্ভাবনায় সমুজ্জ্বল। এই সুন্দরবন এলাকার উন্নয়নে সুবিধার জন্য একটি আলাদা দপ্তর করা হয়েছে। এটি অত্যন্ত আনন্দের বিষয়। আমি এজন্য সরকারকে আমাদের কৃতজ্ঞতা জ্ঞাপন করছি। আমি আশা করি, অতি অল্পদিনের মধ্যে সুন্দরবন উন্নয়ন বোর্ডও গঠিত হবে। কিন্তু সুন্দরবনের সামগ্রিক উন্নয়নের জন্য তেমন অর্থ বরাদ্দ করা হয় নাই যাতে ক'রে অবহেলিত অনাদৃত সুন্দরবন এলাকার মানুষের মুখে হাসি ফুটে উঠবে।

তারপর শিক্ষাকে বৃত্তিমুখী, উৎপাদনমুখী, দেশোপযোগী জীবনধর্মী ও সমাজতান্ত্রিক করবার জন্য সরকারের যে প্রচেষ্টা এবং তা রূপায়ণের জন্য সরকারের যে অর্থ বরাদ্দ করা উচিত ছিল তা এই বাজেটে দেখতে পাচ্ছি না। শিক্ষাখাতে সরকার যে অর্থ বরাদ্দ করেছেন তা অত্যন্ত কম ব'লে আমি মনে করছি। আমরা দাবি তুলেছিলাম প্রাথমিক শিক্ষাকে বাধ্যতা-মূলক করা হোক এবং প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের মাধ্যাহ্নিক ভোজনের ব্যবস্থা ক'রে সারাদিন শিশুরে, যারা দেশের ভবিষ্যৎ ও জাতির সম্পদ, বিদ্যালয়ে কর্মকেন্দ্রিক শিক্ষা প্রদানের ব্যবস্থা করা হোক, সেই ব্যবস্থাকে রূপায়িত করতে গেলে যে পরিমাণ অর্থ প্রয়োজন, তা বাজেটে দেখতে পাচ্ছি না।

অনাদৃত মাধ্যমিক শিক্ষকদের বেতন ঘাটতিভিত্তিক অনুদান দেওয়া হবে ব'লে যে প্রতিশ্রুতি সরকার দিয়েছিলেন, সেই অর্থও বাজেটে দেখতে পাচ্ছি না।

অশিল্প, অনুন্নত এক-ফসলী এলাকায় উন্নয়নের জন্য বাজেটে যে ব্যবস্থা আছে তা খুবই নগণ্য এবং প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম।

গরিবী হঠাও একটা সমাজতান্ত্রিক ব্যবস্থার উন্নয়নের পথে একটি শ্লোগান মাত্র নয়, তাকে বাস্তবে রূপ দিতে হবে। সাধারণ মানুষের সর্বাত্মক উন্নতির জন্য সরকার যে বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন এবং তার জন্য সরকার যে জনসমর্থন পাচ্ছেন, সেই সমর্থন তাঁরা পুরো ষোল আনা পাবেন। কিন্তু তাদের প্রতিশ্রুতি যদি সরকার প্রতিপালন না করতে পারেন, তা হ'লে জনগণ সরকার থেকে আস্তে আস্তে দূরে সরে যাবেন। এই ব'লে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** শ্রদ্ধেয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পরমন্ত অর্থমন্ত্রী আজ যে বাজেটে প্রস্তাব উত্থাপন করেছেন, তা আমি পূর্ণ সমর্থন করছি।

আমরা জানি যুক্তফ্রন্ট সরকারের শরিক সি পি এম ও সি পি আই ইত্যাদি বামপন্থী দলগুলি যে পশ্চিমবঙ্গকে মাথায় তুলে শ্মশান ঘাটে পৌঁছে দিয়েছিলেন, তাকে এক বছরের মধ্যে শ্মশান ঘাট থেকে অর্থমন্ত্রী তুলে নিয়ে অর্থনৈতিক হাসপাতালে ভর্তি ক'রে দিয়ে নিপুণ-ভাবে স্থিতিশীল অবস্থায় পৌঁছে দিয়েছেন। তার জন্য তাঁকে ও তাঁর বাজেটকে সমর্থন করি।

বিশ্বনাথবাবু ব'লে গেলেন, আমাদের সরকার এক বছরের মধ্যে গরিব মানুষের চোখের জল মুছে দিতে পারেন নি। আমি বিশ্বনাথবাবুকে জিজ্ঞাসা করতে চাই, চোখের জল মুছে দেবার অর্থ যদি হয় অনাহারক্লিষ্ট কৃষকের তৈরি জমির ধান কেটে নিয়ে যাওয়া, চোখের জল মুছে দেবার অর্থ যদি হয় বাংলার নারীপুরুষ নির্বিশেষে বাঁচাও বাঁচাও ব'লে আর্তক্রন্দনধ্বনি ওঠা—এই যদি চোখের জল মুছে দেবার নমুনা হয়, তা হ'লে বলবো সেরকম চোখের জল আমরা মুছে দিতে পারি নি। সেরকম চোখের জলে কিছুতেই আমরা বিশ্বাস করি না। তাই এই বিতর্কের জবাবে বলবো পুরোপুরি এই বাজেটকে আশাব্যঞ্জক বাজেট হিসাবে সমর্থন করছি। কেন করছি? এই বছরের মধ্যে পশ্চিমবাংলার যে রূপান্তর ঘটেছে, বিভিন্ন ক্ষেত্রে যে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে তার জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি। আমি বেশি ক'রে সমর্থন করছি এবং মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এই জন্য, আজকে বাজেটে কর বসান হয় নি। নূতন ক'রে আইন ক'রে কর হয় নি। যে আইন আছে তা মানাতে হবে! যে কর আছে তাকে পুরোপুরি মানাতে হবে। মাননীয় অর্থমন্ত্রী যে কর আগে বসিয়েছেন সে কর তিনি পুরোপুরি আদায় করতে পেরেছেন। কর ফাঁকি তিনি বন্ধ করেছেন। এটা সমাজতান্ত্রিক পদক্ষেপ ব'লে আমি মনে করি। গত বছর ঘাটতি ছিল, ৩৫১ কোটি ৩১ লক্ষ টাকা, তার পরবর্তী ২১ কোটি ৮২ লক্ষ টাকা আয় বেড়ে হয়েছে ৩৭৩ কোটি ১৩ লক্ষ টাকা। এটা যদি সমাজতান্ত্রিক পদক্ষেপ না হয়, তা হ'লে, বিশ্বনাথবাবু যাই বলুন না কেন, আমরা তাতে রাজী নয়। পশ্চিমবঙ্গের মানুষ তাতে কর্ণপাত করবে না। সি পি এম-কে যেমন আস্তাকুঁড়ে নিক্ষেপ করেছে, বিশ্বনাথবাবু জেনে রাখুন, অগ্রগতিকে রুদ্ধ করার জন্য যে চক্রান্ত তারা হানছেন তাদেরও আগামী দিনের নির্বাচনে পশ্চিমবাংলার মানুষ আস্তাকুঁড়ে নিক্ষেপ ক'বে বিশ্বনাথবাবুর বক্তৃতার জবাব দেবেন। আজকে পরিষ্কার ভাবে বুঝতে পারা যাচ্ছে যে রাজনৈতিক স্থিতিশীলতা যদি না থাকে, তা হলে অর্থনৈতিক স্থিতিশীলতা আসতে পারে না। আজকে এই সরকারকে ধন্যবাদ দিচ্ছি যে, তারা অর্থনৈতিক স্থিতিশীলতা আনতে পেরেছেন। এটা পরিষ্কারভাবে এই সরকারের কৃতিত্ব। এই জন্য এই সরকারের বাজেটকে আন্তরিকভাবে সমর্থন জানাই। আজকে আমরা পরিষ্কারভাবে দেখতে পাচ্ছি আগামী দিনের সমাজতান্ত্রিক পশ্চিমবাংলা। আগামীদিনের সুন্দর ভবিষ্যৎ সম্ভাবনাময় পশ্চিমবঙ্গ গ'ড়ে তোলার জন্য যে বাজেট পেশ করেছেন সে বাজেট নিশ্চয়ই পশ্চিমবাংলায় নূতন ক'রে আলো ছড়িয়ে দেবে। একটা জমিতে যদি ফসল ফলাতে হয়, তা হ'লে তাকে উপযুক্তভাবে তৈরি করতে হয়। পশ্চিমবাংলায় সেই পরিবেশ ফিরিয়ে আনা হয়েছে এবং অদূরভবিষ্যতে পশ্চিমবঙ্গে সেই অবস্থা হবে। এই বাজেট ঘাটতি বাজেট হ'লেও আসলে এই বাজেট ঘাটতি বাজেট নয়, এই বাজেট উদ্বৃত্ত বাজেট। আগের বাজেটে ১৭ কোটি টাকা ঘাটতি ছিল। কিন্তু এবার দেখি এই বাজেটে ঘাটতি মাত্র ৭ লক্ষ টাকা। গতবারের ১৩ কোটি ১৪ লক্ষ টাকা ধরে। কিন্তু গতবছরের বাবত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৯ কোটি ২৫ লক্ষ টাকা এবং বিদ্যুৎ পর্ষদ-এর কাছে ৪ কোটি পাওনা এবং যে তেজি ভাব অর্থনৈতিক ক্ষেত্রে আছে তাতে আমাদের সার্থক অর্থমন্ত্রী প্রমাণ ক'রে দেবেন এই বাজেট ঘাটতি বাজেট নয়, এই বাজেট উদ্বৃত্ত বাজেট। যে পশ্চিমবাংলাকে ধ্বংসের মুখে নিয়ে গিয়েছিল যুক্তফ্রন্ট সেই পশ্চিমবাংলাকে আবার সজীব ক'রে তুলতে পারা যায় একথা নিশ্চয়ই এই বাজেটে প্রমাণিত হয়েছে। আজকে এই কথা ব'লে এবং এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং সরকারের পূর্ণ সাফল্য কামনা ক'রে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীবিমল পাইকঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, অর্থমন্ত্রী যে বাজেট আজকে পেশ করেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এইজন্য যে, পশ্চিম-বাংলার মানুষকে নূতন পথে পরিচালিত করবার জন্য একটা শুভ ইঙ্গিত, শুভ সঙ্কেত তার মধ্যে রয়েছে। অবশ্য বিভিন্ন লোকে সমালোচনা করেছেন। সমালোচনা করেছেন আর এস পি সমালোচনা করেছেন সি পি আই, সমালোচনা তাঁদের পক্ষে স্বাভাবিক। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট যে বাজেট রচনা করেছিল তখন মানুষকে অনেক প্রতিশ্রুতি দিয়েছিল অনেক ভাল করবো। কিন্ত শাসন ক্ষমতা হাতে নিয়ে অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে চুরমার ক'রে দিয়েছিল এবং সেদিন পশ্চিমবাংলার মানুষ বীভৎসতার মাঝখানে জীবনযাপন করেছিল। সেদিন

আমাদের প্রিয়নেতা সিদ্ধার্থশংকর রায় তিনি তাঁর কম্বুকণ্ঠে ঘোষণা করেছিলেন, পশ্চিমবাংলার মানুষকে আমরা বাঁচিয়ে রাখবো।

[7-10—7-20 p.m.]

তার সঙ্গে সঙ্গে অর্থমন্ত্রী যা ঘোষণা করেছিলেন যে পশ্চিমবাংলার মানুষকে তিনি বাঁচিয়ে রাখবেন ঠিকমত মানুষের মত ক'রে। তিনি তার প্রতিশ্রুতি পালন করেছেন সেটা দেখতে হবে। প্রথমি আমি বলি যে, আজকে ভূমিসংস্কারের উন্নতি হয়েছে এবং এই ভূমি-সংস্কারের দ্বারা কয়েক লক্ষ একর জমি সরকারের হাতে এসেছে এবং তা গরিব, দীনদুঃখীকে বিতরণ করা হয়েছে এবং হচ্ছে। যে দিন তারা শাসন রশ্মি হাতে নিয়েছিলেন সেদিন তারা তার প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং আজকে দেখা যাচ্ছে, সরকার উদ্বাস্তুদের ঘরবাড়ি জমি দিয়েছেন—এতে তো সমালোচনা করবেনই, হয়তো এটাই তাঁদের কাছে স্বাভাবিক। যদি দৃষ্টি থাকতো, তা হ'লে তাঁদের সেই দৃষ্টি দিয়ে দেখতে পেতেন যে, আজকে ১ হাজার প্রাথমিক স্কুলে দেওয়া হয়েছে, যদিও আমি বলছি যে, এটা পর্যাপ্ত নয়। যাঁরা আজকে সমালোচনা করলেন তাঁরা ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত একটা স্কুল কি স্থাপন করতে পেরেছেন? বরং যা ছিল তা ভেঙ্গে চুরমার ক'রে দিয়েছিলেন। তাঁদের মুখে এই বাজেট সমালোচনা করা স্বাভাবিক। যেখানে হাসপাতাল ভেঙ্গে রুগ্ন হয়ে পড়েছিল সেখানে আজকে দেখতে পাচ্ছি ডাক্তার গিয়েছে, যদিও একথা বলবো তা পরিপূর্ণ হয় নি। আজকে লোকের মনে প্রেরণা জেগেছে—তারা আজকে নূতন উদ্যম পেয়েছে। তাই তাদের পক্ষে এটা সমালোচনা করা স্বাভাবিক। এই সমালোচনা করার কোন অর্থ হয় না, যদি আজকে তাদের চক্ষু থাকতো অন্তর্দৃষ্টি থাকতো, তা হ'লে তাঁরা বুঝতেন যে, সব কিছুই এক বছরে করা সম্ভব নয়। আজকে গ্রামে গঞ্জে গিয়ে দেখুন, লোকের মনে কর্মচাঞ্চল্য দেখা দিয়েছে, নূতনভাবে তারা আজকে তৈরি হয়েছে, যদিও আমি মনে করি এটাই পরিপূর্ণ নয়, আরও অনেক দরকার। ওদের সমালোচনায় আমাদের কিছু যায় আসে না। আজকে পশ্চিমবাংলার মানুষের মধ্যে সম্ভাবনার আশা জেগেছে যে, কংগ্রেসের মধ্যে শুভ সংকেত আছে। আমি শুধু অর্থমন্ত্রীকে দু'-একটা কথা চিন্তা করবার জন্য অনুরোধ করবো। তিনি যে শিক্ষাখাতে ব্যয় বরাদ্দ করেছেন আমি তাঁকে অনুরোধ করবো আরও কিছু যদি বেশি টাকা দেন, তা হ'লে ভাল হয়। কারণ তিনি জানেন ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত বহু দাবি ছিল, সে দাবি পূরণ হয় নি। আজকে উদ্যোগ এসেছে কিছু কাজ দিতে হবে। তাই আমি অর্থমন্ত্রীকে বারংবার এই বিষয়ে চিন্তা করতে অনুরোধ করছি। আমি অনুরোধ করছি জল-নিকাশীর জন্য একটু টাকা বাড়ান, কারণ গ্রামে গঞ্জে জল-নিকাশী ব্যবস্থা না থাকলে আমাদের চাষের যে সম্ভাবনা রয়েছে সেটা পরিপূর্ণ হবে না। আপনি এই দিকে নিশ্চয় দৃষ্টি দেবেন। এই কথা ব'লে আপনি যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রীসুধীর বেরাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট সম্বন্ধে যে সমালোচনা হয়েছে প্রত্যক্ষভাবে তা শুনে মনে হয়েছে তাঁরা শংকরবাবুর প্রতি অবিচার করেছেন। তিনি অনেক কষ্ট ক'রে যে বাজেট করলেন তা একটু পড়েও দেখলেন না, একটু চক্ষুও বুলালেন না, সেই মাঠের রাজনৈতিক বক্তৃতা যার সঙ্গে বাজেট বক্তৃতার চিত্র মোটেই দেখতে পেলাম না। সামান্য সাধারণ নীতিতে এই বাজেটের সঙ্গে যে অন্যান্য বই দেওয়া হয়েছে তাতে যে কতকগুলি সেলিয়েন্ট ফিচার আছে সেগুলোর দিকে চোখও দেওয়া হয় নি। একটা জিনিস রয়েছে যে, এতে কোন কর বসানো হয় নি। কর বসালে দ্রব্যমূল্যে বৃদ্ধির যে টেনডেন্সি থাকে এবং দ্রব্যমূল্য যেভাবে বৃদ্ধি পেয়েছে তা হ্যান্ডল করা অসম্ভব হ'ত সেইজন্য আমি এই বাজেটকে স্বাগত জানাচ্ছি। মোট কথা, এই বাজেটকে পিপলস্ বাজেট বলা যেতে পারে। এই বাজেট যদি প'ড়ে দেখেন, তা হ'লে দেখতে পাবেন যে, ক্ষুদ্র সঞ্চয়ে এত টাকা এর আগে কখনও সংগৃহীত হয় নি। দেশের লোকের পিছনে যে এই সরকার আছে এই বাজেটে তার প্রমাণ আছে।

এই বাজেটের মধ্যে অনেক শুভ আরম্ভ আছে। যেমন খরচের দিক থেকে দেখতে গেলে দেখা যাবে যে, আগেকার বাজেটে সমস্ত টাকা খরচ হয়ে উঠতো না, কিন্তু আমরা এখন সমস্ত

টাকা খরচ করতে পারছি। এদিক থেকে আমি বলব যে, এটা অত্যন্ত আশাপ্রদ কাজ। কিন্তু তাই ব'লে এই কথা বলা যাবে না যে, বাজেটের সমালোচনা হয় না। এর সমালোচনা নিশ্চয়ই হয়। কিন্তু সেই সমালোচনা যেভাবে অন্যান্য বক্তারা এই হাউসে করেছেন সেটা ঠিক যুক্তিযুক্ত হয় নি। এই বাজেটকে আমরা নিশ্চয় একটা বৈপ্লবিক বাজেট বলতে পারবো না। কারণ, এর মধ্যে যে গরিবী হঠানোর প্রতিশ্রুতি ছিল, সমাজবাদ আনবার যে প্রতিশ্রুতি ছিল, যার জন্য আমরা টাইম-বাউন্ড প্রোগ্রাম আশা করেছিলাম, সেই টাইম-বাউন্ড প্রোগ্রাম এতে নেই, সেই জন্য আমাদের মধ্যে অল্প হতাশার কারণ আছে। তবে আমি বলব, আমাদের মাননীয় অর্থমন্ত্রী এটা একটু স্মরণে রাখবেন। দ্রব্যমূল্যে বৃদ্ধির প্রতি যথাযথ গুরুত্ব না দিয়ে যদি বাজেট করা হয়, তা হ'লে সেই বাজেট আন-রিয়ালিস্টিক হয়ে যাবে, এদিক থেকে আমি অর্থ-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরো কতকগুলি গুরুত্বপূর্ণ ব্যাপার এই বাজেট থেকে বাদ পড়েছে ব'লে আমি মনে করি। যেমন শহর সম্পত্তির সীমা এবং শহরের জমিদারীর উল্লেখ করা অবশ্যই বাজেটের মধ্যে উচিত ছিল সমাজবাদের খাতিরে। তাছাড়া কলকাতার রাজপথে হাজার হাজার গৃহহারা ব্যক্তি আছে, গ্রামে গঞ্জেও হাজার হাজার ব্যক্তি আছে, তাদের বাড়ির জন্যও টাইম-বাউন্ড প্রোগ্রাম নেই। তারপর আর একটি জিনিস হচ্ছে, আমাদের দেশে যে লক্ষ লক্ষ শিশু আছে, যারা নাকি বাপে-খেদানো, মায়ে-তাড়ানো, তাদের দিকে নজর দেওয়া হয় নি। শিশুরাই জাতির সম্পদ যেখানে বলা হচ্ছে সেখানে আমরা আশা করেছিলাম এই সমস্ত শিশুদের জন্য একটা ব্যবস্থা করা হবে। আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অর্ডিন্যান্স ক'রে এই সমস্ত শিশু সম্পদকে রক্ষা করার দিকে দৃষ্টি দিন। প্রাইমারী শিক্ষার ক্ষেত্রে দেখছি বর্তমানে ৪০ জন ছাত্রের জন্য একজন ক'রে শিক্ষক নেবার ব্যবস্থা আছে। তাতে প্রাইমারী শিক্ষা ক্ষতিগ্রস্ত হয় এবং ছেলেদের লেখাপড়ার দিকে নজর দেওয়া হয় না। ২০ জন ছাত্রের জন্য একজন ক'রে প্রাইমারী শিক্ষক নিয়োগের ব্যবস্থা করতে পারলে আমরা এক ঢিলে তিনটি পাখি মারতে পারবো। ছেলেদের লেখাপড়া ঠিকমত হবে, বহু বেকার ছেলে চাকরি পাবে, গ্রামে গঞ্জে চাকরি ডিস্ট্রিবিউশন হবে, সেদিক থেকে বাজেটে তার কোন ইঙ্গিত নেই। এই বাজেটের মধ্যে আর একটি জিনিস আমরা আশা করেছিলাম যে, আমাদের দেশের ছেলেরা খেতে পায় না, তাদের স্বাস্থ্য অত্যন্ত রুগ্ন, শরীর ভাল হয় না, তাদের স্বাস্থ্য ভাল করার জন্য খেলাধুলা ইত্যাদির মাধ্যমে শিক্ষাব্যবস্থা বাধ্যতামূলক করার একটা কারিকুলাম থাকবে যাতে ছেলেরা তাদের স্বাস্থ্যের উন্নতি করার চেষ্টা ক'রে যাবে। আমরা আশা করেছিলাম, এই বাজেটের মধ্যে একটা নতুন জাতি গড়ার প্রতিশ্রুতি পাবো। সেটা বাজেটের মধ্যে পুরোপুরি পাই নি, কিন্তু তার শুভ আরম্ভ আছে এবং আমরা আশা করবো, সেই দিকে দৃষ্টি রেখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এই সরকার পরিচালনা করবেন।

**ডাঃ কানাইলাল সরকার:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী শঙ্কর ঘোষ মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন জানিয়ে দু'একটি কথা বলতে চাই। তার কারণ এই বাজেটে তিনি নতুন ক'রে কোন করভারের বোঝা চাপান নি মানুষের উপর। মানুষের জীবন আজ বিপর্যস্ত অত্যধিক মূল্যবৃদ্ধির জন্য এবং তার উপর যদি আরো করভার চাপানো হত, তা হ'লে মানুষের জীবন বিপর্যস্ত হয়ে উঠতো। তিনি যে এই করভার নতুন ক'রে আর চাপান নি তার জন্য আমি আর একবার তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন জানাচ্ছি এই জন্য, আমরা যে ১৭ দফা কর্মসূচি বাস্তবে রূপায়ণ করবার জন্য নিয়েছি, সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষাকে পালন করবো ব'লে প্রতিশ্রুতি দিয়েছিলাম, সেটা কিছু পরিমাণে ফুটে উঠলেও বাজেটের পাতায় পাতায় কিন্তু সেই ১৭ দফা কর্মসূচি রূপায়ণের একটা অভাব দেখতে পাচ্ছি। আমি জানি না, আমার বন্ধুরা কি ক'রে দেখলেন যে, আমাদের প্রতিশ্রুতিগুলি প্রগতিশীল ১৭ দফা প্রতিশ্রুতি রূপায়ণের কোন ইঙ্গিত আমি দেখতে পাচ্ছি না। এটা তিনি কি ক'রে বললেন তা আমি বুঝতে পারলাম না। আমাদের দেশ সমস্যাসঙ্কুল দেশ। আমাদের এখানে দেখা যাচ্ছে, দুটি সমস্যা রয়েছে এই কথা অনেকেই বলেছেন। একটি সমস্যা হচ্ছে উদ্বাস্তু সমস্যা, আর একটা সমস্যা হচ্ছে বেকার সমস্যা। কিন্তু আমি বলব সারা দেশেই সমস্যা রয়েছে এবং তার মধ্যে শান্তি-শৃঙ্খলার সমস্যা রয়েছে, শিক্ষার সমস্যা রয়েছে, স্বাস্থ্যের সমস্যা রয়েছে, সমস্ত জিনিসেরই সমস্যা রয়েছে। সেইসব সমস্যার সমাধান এই সীমিত অর্থের দ্বারা সম্ভব নয়।

[7-20—7-30 p.m.]

এই সীমিত অর্থের মধ্যে তিনি যেভাবে বাজেট করেছেন তাতে আমি মনে করি সেটা সমর্থনযোগ্য। এই বাজেটে স্বাস্থ্যের ব্যাপারে বলতে গিয়ে আমি বলব যে, আমাদের দেশে যদি ন্যাশনাল হেল্থ সার্ভিস চালু করতে হয় অর্থাৎ দেশের প্রত্যেকটি লোক সরকারী খরচে চিকিৎসা পাবেন সমানভাবে, সেটা যদি করতে হয়, তা হ'লে আমাদের প্রাদেশিক সরকারের যে বাজেট তার সমস্ত টাকাটাই এখনই লেগে যাবে। কিন্তু আমাদের চেষ্টা করতে হবে যাতে সেই লক্ষ্যে আমরা স্তরে স্তরে পৌঁছাতে পারি। আমাদের দেশে অন্যান্য নানান সমস্যার মধ্যে স্বাস্থ্যেরও সমস্যা আছে। একজন মানুষকে যদি হাসপাতালে ভর্তি হ'তে হয়, তা হ'লে তাকে দেড় বছর হাসপাতালের দরজায় ঘুরতে হয়। স্বাস্থ্য খাতে টাকা বরাদ্দ করা হয় ঠিকই, কিন্তু এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীদের কাছে আমার অনুরোধ এই অর্থ ব্যয়ের সময় যাতে ঠিকমত ব্যয় হয় বা অপচয় না হয় এবং সেটা যাতে বিজ্ঞানসম্মত ভাবে ব্যয় হয় সেদিকে লক্ষ্য রাখা দরকার। তা না হ'লে সাধারণ মানুষ যে আশা নিয়ে আমাদের দিকে তাকিয়ে আছে সেই আশা তাদের পূর্ণ হবে না। তারপর স্যার, আমাদের দেশে মহামারীকে রোধ করতে হ'লে বিজ্ঞানসম্মত ভাবে আমাদের এগিয়ে যাওয়া দরকার। কিন্তু সেই ভাবে এগিয়ে না যাওয়ার জন্য আমরা দেখছি, আমাদের ব্যয় বাড়ছে, কিন্তু কাজ হচ্ছে না। এই প্রসঙ্গে স্যার, আমি বলতে চাই, এর আগের সেসানে আমি বলেছিলাম যে, এ বছর স্মল-পক্সের বছর এপিডেমিক ইয়ার, আপনারা সাবধান হোন, তা না হ'লে বাংলাদেশ ভরে যাবে—আমাদের একটা এলাকায় স্মল-পক্স আরম্ভ হয়ে গিয়েছে, কিন্তু আমার সেই কথায় স্বাস্থ্য দপ্তর বা পৌরসভার টনক নড়ে নি। যদি স্মল-পক্স ইরাডিকেট করতে হয়, তা হ'লে আমাদের সারভিলেন্স টিম করতে হবে এবং তার মাধ্যমে এগিয়ে যেতে হবে। তা যদি করতে পারি, তা হ'লে আমরা স্মল-পক্স ইরাডিকেট করতে পারবো। স্যার পৃথিবীর অনেক অনুন্নত দেশ যেমন নাইরোবি, নাইজেরিয়া, ঘানা, সাউথ আমেরিকা থেকে স্মল-পক্স ইরাডিকেট হয়েছে। আমাদের দেশেও বম্বে, মাদ্রাজ, দিল্লী থেকে স্মল-পক্স ইরাডিকেট হয়েছে, কিন্তু আমাদের কোলকাতা থেকে হয় নি যদিও অন্যান্য জায়গার তুলনায় আমাদের ভ্যাক্সিনেটার বেশি আছেন। অন্যান্য জায়গায় যেখানে ১৫০/২০০ আছেন আমাদের এখানে ৫০০ জন আছেন। কিন্তু আমরা পারি নি, তার কারণ আমরা বৈজ্ঞানিক উপায় করতে চাই নি। তারপর কলেরা মহামারী সম্পর্কে বলব। এর আগেরবার যখন খুব জলকষ্ট হয়েছিল এবং জলের জন্য চারিদিকে হাহাকার পড়ে গিয়েছিল তখন প্রত্যেকটি এলাকায় ৪টি ক'রে টিউবওয়েল গভর্নমেন্ট থেকে বসাবার কথা হয়েছিল এবং সি এম ডি এ থেকেও ৫০০ টিউবওয়েল বসানোর কথা হয়েছিল। সেই টিউবওয়েল দেখলাম গরম চলে যাবার পর বর্ষার সময় বসানো হ'ল। তারপর সব থেকে আশ্চর্যের কথা, কোন রকম তদারকি নেই, কোন রকম সুপারভিসান নেই, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, ৭৭৮টি টিউবওয়েল এই কলকাতায় বসান হয়েছিলো সি এম ডি এ এবং পাবলিক হেল্থ-এর তরফ থেকে। তার মধ্যে ৭০ পারসেন্ট টিউবওয়েল অকেজো হয়ে গেছে এবং ১৫ পারসেন্ট টিউবওয়েল বসানোর পরে জল উঠছে না। সেজন্য আপনার কাছে অনুরোধ, এইগুলির সুপারভিশানের ব্যবস্থা যেন করা হয়। তা যদি না করা হয় তা হ'লে সমস্ত টাকা অপচয় হয়ে যাবে এবং জনসাধারণের কোন উপকারে লাগবে না। এই কথা ব'লে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীফণীভূষণ সিংহবাবুঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী ১৯৭৩-৭৪ সালের যে বাজেট এই সভায় উপস্থাপিত করেছেন তাকে শুধু আন্তরিক অভিনন্দন নয়, স্বাগতও জানাচ্ছি। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় আমাদের গণতান্ত্রিক মোর্চার বন্ধু তিনি আমাদের শ্রদ্ধেয় ডেপুটি লিডার যেটা বললেন সেটা একটা অন্য রূপ। তার বাজেট বক্তৃতায় মনে হ'ল, তিনি যেন বাইরে থেকে আঘাত পেয়ে এসে এই বিধানসভায় এই বাজেটের প্রতি কোন রকম আকর্ষণীয় চিন্তাধারা না রেখে রাগতভাবে কিছু সমালোচনা ক'রে গেলেন। যদিও তিনি বিধানসভায় নেই, তবুও দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, নির্বাচনের সময় তাঁর বক্তৃতায় বিভিন্ন কর্মসূচি এবং আমাদের গণতান্ত্রিক মোর্চার সঙ্গে যেভাবে হাত মিলিয়ে কাজ করেছেন, কিন্তু এই বিধানসভায় বাজেট বক্তৃতায় তিনি কোন সুচিন্তিত পরিকল্পনা না দেখিয়ে শুধু রাগতভাবে এই বাজেটের সমালোচনা ক'রে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট

আমরা দেখেছি গ্রামবাংলাকে পুনরুজ্জীবিত করার সাথে আমাদের অর্থমন্ত্রী যেসমস্ত পরিকল্পনা রচনা করেছেন এবং এ ছাড়াও আমরা দেখেছি তাঁর বক্তৃতার মধ্যে গ্রামবাংলার খেটে-খাওয়া মানুষের স্বার্থে, শিক্ষিত, অর্ধশিক্ষিত বেকারদের স্বার্থে, বিভিন্ন যেসব প্রকল্প তিনি রচনা করেছেন, গ্রামবাংলার প্রতিটি খেটে-খাওয়া মানুষ, নিম্নমধ্যবিত্ত মানুষ এবং যারা অল্পশিক্ষিত মানুষ তারা সকলে এই সরকারের বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়েছে। আমরা দেখেছি যে, সমস্ত প্রকল্পে বিভিন্ন স্বার্থ যেখানে ঠিকাদারী প্রথা চালু ছিল আমাদের অর্থ-মন্ত্রী বা বিভাগীয় মন্ত্রী মহাশয় সেই ঠিকাদারী প্রথা বিলোপ ক'রে গ্রামবাংলার খেটে-খাওয়া মানুষের স্বার্থে বিভিন্ন প্রকল্প চালু রেখে বিভিন্ন কাজ শুরু করেছেন। আমরা আরো দেখেছি যে, গ্রামের উন্নতিকল্পে যে বৈদ্যুতীকরণ কত তাড়াতাড়ি পৌঁছে গেছে। আমরা আশা করবো, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যেন সেই আশা-আকাঙ্ক্ষা নিয়ে এগিয়ে যান, তা হ'লে গ্রামবাংলায় যে বিভিন্ন সেচের সুবিধা আছে সেই সেচের মাধ্যমে কৃষক, মজুররা ১২ মাস সেচ প্রকল্পের মাধ্যমে কাজ করতে পারবে। কাজেই এদিকে দ্রুতগতিতে এগিয়ে যাতে যাওয়া যায় তার জন্য চেষ্টা করবেন। আমি আরো আশা রাখবো যে, গ্রামবাংলায় যে মানুষ সারাদিন পরিশ্রম করে, দিনের শেষে তাদের দু'মুঠো আহার এবং বাসস্থানের ব্যবস্থা করবেন। আমাদের বাঁকুড়া জেলা খরা জেলা। সেখানকার কোন স্থায়ী পরিকল্পনা এই বাজেটের মধ্যে দু'একটি জায়গায় ছাড়া দেখছি না। বাঁকুড়া জেলা দীর্ঘদিন ধ'রে অবহেলিত থাকার জন্য এবং খরাপীড়িত জেলা ব'লে স্থায়ী কোন প্রকল্পের মাধ্যমে সেচের কাজ হয় না। যদিও কংসাবতী প্রকল্পের যে কাজ সেটা খুব দ্রুতগতিতে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে, তবুও কিছু বাধা আসছে। কিছু কিছু সরকারী কর্মচারী বিভিন্ন অজুহাতে প্রলোভন দেখিয়েছেন এবং কিছু কিছ গাফিলতি অফিসারদের মধ্যে আছে। যে সমস্ত সি এস প্রোগ্রাম-এর মাধ্যমে ১২ মাস কাজ দেবার জন্য সুচিন্তিত পরিকল্পনা গ্রামাঞ্চলের প্রতিটি খেটে-খাওয়া মানুষের স্বার্থে, তাদের কল্যাণের জন্য হচ্ছে, এটা প্রয়োজনের তুলনায় খুব কম। সে জন্য আমরা আশা করবো যে, খেটে-খাওয়া মানুষের জন্য ব্যাপকহারে এই সমস্ত ডেভলপমেন্ট ওয়ার্ক আরো দ্রুতগতিতে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করবেন। পরিশেষে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই সভায় পেশ করেছেন তাঁকে অভিনন্দন এবং স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-30—7-40 p.m.]

**শ্রীগোপাল মণ্ডলঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কোন বিশেষ রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখ'লে এই বাজেটের কৃতিত্বটুকু হয়তো চোখে পড়বে না। কেন না যিনি সেই দৃষ্টিভঙ্গি নিয়ে দেখবেন, সেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে বিচারের একটা ঝোঁক তার মধ্যে থাকবে। কিন্তু সামগ্রিক বিচারে এই বাজেটকে জনগণের বাজেট ব'লে অভিহিত করা যেতে পারে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এই সভায় পেশ করেছেন তাকে আমি এই কারণে সমর্থন জানাচ্ছি। সমর্থনের সংগে অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে, তিনি পশ্চিমবঙ্গের মানুষকে অতিরিক্ত করের বোঝা থেকে নিষ্কৃতি দিয়েছেন। পশ্চিমবঙ্গের করজর্জরিত মানুষের পক্ষে এটা কম সুখের কথা নয়। আমি সমর্থন জানাচ্ছি এই কারণে যে, পরিকল্পনা খাতে তিনি যেমন বর্তমান বৎসরে অতিরিক্ত অর্থ ব্যয় করতে সক্ষম হয়েছেন সেই রকম আগামী বছরে অনুরূপভাবে অতিরিক্ত অর্থ পরিকল্পনা খাতে ব্যয় করবার আশ্বাস দিয়েছেন। নিশ্চয়ই বাজেটের মধ্য দিয়ে এইগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ শুভ দিক। এই সংগে তিনি যেভাবে কম ব্যয়ে অতিরিক্ত রাজস্ব আদায় করতে পেরেছেন, সেটা বিশেষ অভিনন্দনযোগ্য। এবং গত কয়েক বছরের সংগে বর্তমান বৎসরের বাজেটের তুলনামূলক আলোচনা করলে এই বিষয়টি স্পষ্ট হয়ে যায় যে, আগের বছরগুলিতে বরাদ্দকৃত অর্থ ব্যয় হয় নি। উপরন্তু বর্তমান বছরে এই অর্থ অধিক ব্যয় করা সম্ভবপর হয়েছে। নিশ্চয়ই এইগুলি জনগণের প্রতি শ্রদ্ধা জ্ঞাপনের একটা দিক পরিস্ফুট হয়ে উঠেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বাজেট ভাষণে উল্লেখ করেছেন, সেটা হচ্ছে গ্রামবাংলার কথা। তিনি আশ্বাস দিয়েছেন, গ্রামবাংলার অর্থনীতির পুনরুজ্জীবন ঘটাতে হবে। কিন্তু তাঁর এই আশ্বাসটা আমার কাছে

অর্থহীন মুমূর্ষু ব্যক্তিকে প্রতিবেশিরা যেমন সমবেদনা দেখান, সেইরকম। বারবার এই রকম শুনেছি যে, গ্রামাঞ্চলের পুনরুজ্জীবন করা প্রয়োজন। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি গ্রামে থাকি, গ্রামের অর্থনীতি আমি জানি, পরিসংখ্যান অনুযায়ী গ্রামে নাকি শতকরা ৭৫ ভাগ মানুষ বাস করেন। তাদের অর্থনীতির করুণ চিত্র আমাদের কাছে সুস্পষ্ট। এই ৭৫ ভাগ মানুষের মধ্যে অধিকাংশ হচ্ছে দিনমজুর, কৃষিজীবী, ভাগচাষী, এরা দুমুঠো অন্ন জোগাতে দিনরাত্রি পরিশ্রম করেও সফল হয় না, ওরা ছেলে-মেয়েকে খাওয়াতে পারে না, স্কুলের মুখ দেখা তো দূরের কথা, ওরা কোনদিকে ডাক্তারখানার রাস্তা তা জানে না, এই অবস্থার পরিবর্তন হওয়া দরকার। মুমূর্ষু রোগীকে বাঁচাতে যেমন ঔষধের প্রয়োজন, তা না হ'লে তার সংসার ভেসে যাবে, তার জন্য ডাক্তার, ঔষধ প্রয়োজন, তেমনি গ্রামকে বাঁচানোর জন্য বিভিন্ন পরিকল্পনা ব্লক ভিত্তিক নেওয়া উচিত। কিন্তু দুঃখের বিষয়, সেই সংস্থাগুলো এই ভূমিকা নিতে ব্যর্থ হয়েছে। যাতে আগামী দিনে এই ভূমিকা পালন করতে পারে, তার জন্য উপযুক্ত ব্যবস্থা, উপযুক্ত পরিকল্পনা নিতে হবে। তা না হ'লে গ্রামকে বাঁচানো যাবে না। এবং আরও উন্নয়নমূলক পরিকল্পনা নেওয়ার আহ্বান জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীহরিসাধন দলুই:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী শ্রীশঙ্কর ঘোষ মহাশয় যে বাজেট হাউস-এর সামনে রেখেছেন তাকে সমর্থন জানাচ্ছি। কারণ তিনি কোন করের ভার চাপান নি এবং দেশের সার্বিক উন্নতির ফল চিন্তা করেছেন। সমর্থন জানাচ্ছি এই জন্য যে, তারা ১৯৬৭ সাল থেকে সমস্যাসংকুল পশ্চিমবঙ্গের যে অবস্থা করেছিলেন, যে অরাজকতা ও ভয়াবহতা চালিয়েছেন তার মূলচ্ছেদ ক'রে জনসাধারণকে এগিয়ে নিয়ে যেতে পারবে এই বাজেট এবং গ্রামবাংলাকে এগিয়ে নিয়ে যেতে পারবে। স্পীকার মহাশয়, তবুও এই বাজেটকে সমর্থন করতে গিয়ে এই বাজেটের অর্থসংস্থান সম্বন্ধে একটা কথা না ব'লে থাকতে পারছি না। গ্রামবাংলার অর্থনীতি অত্যন্ত ভাবে কৃষির উপর নির্ভরশীল, কিন্তু কৃষির উন্নতির জন্য যে গভীর নলকূপ বা জলসেচ পরিকল্পনায় যে বরাদ্দ রাখা হয়েছে তাতে দেখা যাচ্ছে যে, প্রাকৃতিক বিপর্যয় বার বার গ্রামবাংলাকে বিপর্যস্ত ক'রে তুলেছে এবং সেখানে সরকারের যে অনুদান দেওয়া হচ্ছে বা সাহায্য দেওয়া হচ্ছে তা দেওয়া সত্ত্বেও প্রাকৃতিক বিপর্যয় তাদের পুনরায় অবনতির দিকে টেনে নিয়ে যাচ্ছে। এই ক্ষেত্রে বলা যায় যে, গ্রামবাংলাকে বাঁচাতে গেলে এবং কৃষির উন্নতির জন্য আরও বেশি কিছু বরাদ্দ করা দরকার। এর পর বিভিন্ন ভাবে আমরা তাদের বিপর্যস্ত ক'রে তুলি এর ফলে তাদের যে ঋণ বা অনুদান দেওয়া হয় সেগুলি তাদের আরও ক্ষতি করে। তার পর ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী তিন একর পর্যন্ত জমির কর ছাড় দিয়ে দিয়েছেন, কিন্তু তার উপরের জমির কৃষকদের ডাবল খাজনা দিতে হবে। কিন্তু শহরের মানুষ যাদের উচ্চ কর দেওয়ার ক্ষমতা আছে তাদের উপর কর না চাপিয়ে গ্রাম-বাংলার চাষীদের উপর কর চাপিয়ে দেওয়া হচ্ছে, এবং তাদের যে প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতি হচ্ছে সেদিকে নজর দেওয়া হয় না। আমার মনে হয়, গ্রামবাংলার কৃষি এবং অর্থনৈতিক ব্যবস্থার উন্নতি করবার জন্য যাতে তারা নিজেরা খেটে খেতে পায় তার ব্যবস্থা করা দরকার। তাদের টেষ্ট রিলিফ বা অন্য অনুদান দিয়ে বাঁচিয়ে না রেখে তাদের অন্য প্রচেষ্টায় নিজেদের কাজ ক'রে বাঁচতে দিন। শিক্ষা সম্বন্ধে আমি কয়েকটি কথা বলব। প্রাইমারী শিক্ষা সম্বন্ধে আমাদের শিক্ষামন্ত্রী প্রাইমারী স্কুলগুলিকে সাহায্য দেবার ব্যবস্থা করেছেন, কিন্তু এই ক্ষেত্রে কলেজী শিক্ষা বা কলেজের শিক্ষকদের দিকে কোন নজর দেওয়া হয় না। তারপর মাধ্যমিক স্কুলগুলিকে তাদের ঘাটতি পূরণের জন্য টাকা দেওয়া হবে, এই রকম কোন আশা আমরা এই বাজেটের মধ্যে পাই না। তাই আমি অনুরোধ করব, তিনি যেন এই বাজেটের মধ্যে ঐ স্কুলগুলিকে তাদের ঘাটতি পূরণের জন্য কিছু সাহায্যের ব্যবস্থা করেন। এই ব'লে আমি বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীগণেশচন্দ্র হাটুই:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় ১৯৭৩-৭৪ সালের জন্য যে বাজেট উপস্থিত করেছেন তাকে আমি আন্তরিকভাবে সমর্থন জানাচ্ছি। আমাদের মোর্চার সি পি আই বন্ধু বিশ্বনাথবাবু বললেন, এই বাজেটে নতুনত্ব কিছু নেই, স্থিতাবস্থা বজায় আছে। যদি বিশ্বনাথবাবু একটু বৈজ্ঞানিক দৃষ্টিকোণ থেকে

বিচার করতেন, তা হ'লে নিশ্চয়ই দেখতে পেতেন, আগের প্রফুল্লবাবুর সরকারের বাজেট এবং ২২ মাসের যুক্তফ্রন্ট সরকারের বাজেটের সংগে যদি একটু পর্যালোচনা করতেন, তা হ'লে এই বাজেটে যে নতুনত্ব আছে সেটা দেখতে পেতেন। গত ২৫ বছর ধ'রে কোন সরকার গ্রামবাংলার গরিব মানুষের কথা ভাবেন নি, কিন্তু এই বাজেট যদি একটু ভালভাবে পড়া যায়, তা হ'লে আমরা দেখতে পাব যে, গ্রামবাংলার মানুষের কথা যে মানুষ দু'বেলা, দু'-মুঠো খেতে পায় না, তারা কিভাবে দু'-বেলা দু'-মুঠো খাবে তার ব্যবস্থা, তার বিধান, এই বাজেটের মধ্যে আছে। সেটা যদি করতে হয়, তা হ'লে আমাদের কৃষি উৎপাদন বৃদ্ধি করতে হবে এবং সেটা শুধু কথায় হবে না, তার সংগে জড়িত আছে সার, জল, সেচ ইত্যাদি এবং সেই জন্য যে অনেক টাকা দেওয়া হচ্ছে সেটা কৃষিতে ধরলেই হবে না। ২৬ কোটি টাকা কৃষিক্ষেত্রে ধরা আছে আর তার সংগে ৪০ কোটি টাকার জলসেচের ব্যবস্থা আছে।

[7-40—7-44 p.m.]

আপনারা জানেন, বর্ষাকালে আমাদের ফসল হয় আমন ধান। প্রতি বছর বন্যায় হাওড়া, হুগলী, বর্ধমান ধুয়ে চলে যাচ্ছে। চৈত্র মাসে কি জলসেচের কথা প্রফুল্লবাবু বা যুক্তফ্রন্ট সরকার চিন্তা করেছিলেন? আমাদের পশ্চিমবাংলায় গরিব মানুষের যদি আর্থিক উন্নতি করতে হয়, গ্রামীণ আর্থিক কাঠামো যদি দূর করতে হয় তা হ'লে বন্যা নিয়ন্ত্রণ আগে করতে হবে। ২৫ বছর পর এই সরকার প্রথম চিন্তা করলেন যে, বন্যা নিয়ন্ত্রণ করতে হবে। আপনারা জানেন নিম্ন দামোদর পরিকল্পনা এই সরকারই এক্সিকিউট করেছেন এবং এর জন্য ২২ কোটি টাকা খরচ করা হয়েছে। বিশ্বনাথবাবু যদি এটা বিচার করতেন, তা হ'লে দেখতেন কতখানি অগ্রগতি হয়েছে। সুতরাং জনসাধারণই বিচার করবেন আমরা গত একবছরে কি করেছি এবং এই যে বাজেট এসেছে সেটা তাঁরা বিচার করবেন? বিদ্যুতের ক্ষেত্রে যদি বিচার করি, তা হ'লে দেখব, গত ২৫ বছর ধ'রে যতগুলি গ্রামে বিদ্যুৎ হয়েছে আমরা এই অল্প সময়ের মধ্যে সমপরিমাণ গ্রামে বিদ্যুৎ দিতে পেরেছি। সুতরাং বিভিন্ন দিক থেকে যে উন্নতি হয়েছে এটা অস্বীকার করা যায় না। আর যেদিকে সরকার নজর দিয়েছেন সেটা হচ্ছে ক্ষেত-মজুর ও ভূমি-সংস্কার। আমরা ভূমি-সংস্কার ক'রে ভূমিহীনদের মধ্যে ভূমি বণ্টন ক'রে দিয়েছি। শিল্পখাতে যদি নজর করি, তা হ'লে দেখব, আগের সরকার যে টাকা খরচ করতেন এখন সেই টাকার অংক বেড়ে গেছে। যে সমস্ত লাম্প গ্রান্ট-এর স্কুলের শিক্ষকরা বেশ কয়েক মাস ধ'রে বেতন পেতেন না, সেখানে এই সরকার দায়িত্ব নিয়েছেন প্রতি মাসে প্রতিটি শিক্ষক যাতে বেতন পান সেইমত ব্যবস্থা করবেন এবং অনুদানের জন্যও ব্যবস্থা করেছেন। যুক্তফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় অগ্রগতির পথে যে প্রাচীর খাড়া করেছিল এই সরকার সেটাকে ভেংগে দিয়েছিল। কৃষির সংগে শিল্প প্রকাশেরও যথেষ্ট সুযোগ হয়েছে। কুটিরশিল্প ও ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে আমাদের অগ্রগতি দেখলেই বুঝতে পারবেন দুই হাজারের মতন নূতন শিল্প স্থাপন করবার মাধ্যমে বহু বেকার যুবক চাকরি পাচ্ছে। এই কর্মসংস্থানের বিভিন্ন দিক বিবেচনা ক'রে সরকার নানান ভাবে চেষ্টা করেছেন যাতে বেকার ছেলেরা চাকরি পায়। এই ক'টি কথা ব'লে আমি এই বাজেটকে পরিপূর্ণভাবে সমর্থন করছি।

## Adjournment

The House was then adjourned at 7-44 p.m. till 1 p.m. on Friday, the 2nd March, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Friday, the 2nd March, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 14 Ministers, 7 Ministers of State, 2 Deputy Ministers and 137 Members.

### Oath or Affirmation of Allegiance

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, if any of you have not yet made an Oath or Affirmation of Allegiance, you may kindly do so.

(There was none to take oath)

### STARRED QUESTIONS
### (To which oral answers were given)

### কাঁথি মিউনিসিপ্যালিটি

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** মিউনিসিপ্যাল সারভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে যে সকল মিউনিসিপ্যালিটিকে পানীয় জল সরবরাহের জন্য টাকা দেওয়া হইয়াছিল ঐ টাকা সবগুলি মিউনিসিপ্যালিটি পানীয় জল সরবরাহের জন্য খরচ করিয়াছে কিনা;

(খ) সরকার কি অবগত আছেন যে, কাঁথি মিউনিসিপ্যালিটি ঐ টাকার অধিকাংশ পানীয় জল সরবরাহের জন্য ব্যয় করে নাই; এবং

(গ) অবগত থাকিলে পানীয় জল সরবরাহের জন্য ঐ মিউনিসিপ্যালিটি কত টাকা এ পর্যন্ত কি কি বিষয়ে খরচ করিয়াছে এবং কত টাকা অবশিষ্ট আছে এবং ঐ অবশিষ্ট টাকা কিভাবে খরচ করা হইবে তাহা জানাইবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** (ক) না, সবগুলি মিউনিসিপ্যালিটি খরচ করে নাই।

(খ) কাঁথি মিউনিসিপ্যালিটি ঐ টাকার অর্ধেকের বেশি পানীয় জল সরবরাহের জন্য ব্যয় করিয়াছে।

(গ) পানীয় জল সরবরাহের জন্য কাঁথি মিউনিসিপ্যালিটিকে ৫০,০০০ টাকা ঋণ দেওয়া হইয়াছিল। উহার মধ্যে মিউনিসিপ্যালিটি ২৯,৭৫০ টাকা খরচ করিয়াছে, বাকি টাকা ঐ উদ্দেশ্যেই বর্তমান আর্থিক বৎসরেই মিউনিসিপ্যালিটি খরচ করিবে বলিয়াছে।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কোন্ কোন্ মিউনিসিপ্যালিটি খরচ করতে পারেন নি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** এখনই লিস্ট দেওয়া সম্ভব নয়, তবে এর মধ্যে দেখা যাচ্ছে ৬৮টি মিউনিসিপ্যালিটির জন্য পানীয় জল বাবত বরাদ্দ হয়েছিল ৩১ লক্ষ টাকা, তার মধ্যে ২৬টি মিউনিসিপ্যালিটি সেই টাকা নিয়েছিল, এবং সব টাকাই খরচ করেছে। আর ২৫টি মিউনিসিপ্যালিটি কিছু অংশ খরচ করেছে এবং বাকি অংশটা চলতি বছরে খরচ করবে। ৯টি মিউনিসিপ্যালিটি ঋণের টাকা খরচ করে নি। একটি মিউনিসিপ্যালিটির টাকা জেলাশাসকের

নিকট জমা আছে, কারণ, তারা ঋণের টাকাটা পানীয় জলে খরচ না ক'রে অন্য বাবত খরচ করতে চেয়েছে। ৬টি মিউনিসিপ্যালিটি কত টাকা খরচ করেছে তা এখনও জানা যায় নি। ৩টি মিউনিসিপ্যালিটি শর্তাধীনে ঋণ নিতে রাজি হয় নি।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** এই যে কাঁথি মিউনিসিপ্যালিটি ২৯ হাজার ৭ শো টাকা খরচ করেছে ব'লে রিপোর্ট দিয়েছে এটা অসত্য ব'লে আমি মনে করছি এবং আমার ধারণা ওখানে ৫/৭টি অগভীর নলকূপ, যার প্রত্যেকটি করতে ১৫০ টাকা খরচ হয়, করা হয়েছে এবং ট্রাকে ক'রে জল সরবরাহ করতে ৫/৭ হাজার টাকার বেশি খরচ হয় নি, বাকি টাকা নষ্ট হয়েছে, এই সম্বন্ধে তদন্ত করবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যদি লিখিতভাবে আমাকে দেন এ সম্বন্ধে তদন্ত খালি করা হবে তা নয়, এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীসুধীরচন্দ্র দাস:** এই ঋণের টাকাটা পরিশোধের কি ব্যবস্থা ছিল?

**শ্রীসন্তোষকুমার রায়:** আপনারা জানেন, মিউনিসিপ্যালিটিকে যেসব ঋণ দেওয়া হয় মিউনিসিপ্যালিটি সেই ঋণের টাকা সরকারকে শোধ করছে না।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মন্ত্রিমহাশয় কি জানেন যে, মিউনিসিপ্যালিটিকে যে যে খাতে খরচ করবার জন্য টাকা দেওয়া হয় সেই খাতে খরচ না ক'রে তারা অন্য খাতে টাকা খরচ করেন?

**শ্রীসন্তোষকুমার রায়:** এরকম অনেক ক্ষেত্রেই হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মন্ত্রিমহাশয় কি জানেন, মিউনিসিপ্যালিটিকে সুইপার কলোনীর জন্য যে টাকা দেওয়া হয়েছিল সেই টাকা তারা অ্যাডমিনিস্ট্রেশন খাতে খরচ করেছে?

**শ্রীসন্তোষকুমার রায়:** মাননীয় সদস্যকে জানাতে চাই, মিউনিসিপ্যালিটিকে যে উদ্দেশ্যে যে টাকা দেওয়া হয়েছে সেখানে মাননীয় সদস্যের যদি এরকম জানা থাকে যে সেই বিষয় সেই টাকা খরচ হয় নি এবং সেটা যদি তিনি আমাকে লিখিতভাবে জানান, তা হ'লে আমি শুধু তদন্ত করব না, আমি তাদের সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে সমস্ত মিউনিসিপ্যালিটি এই টাকা খরচ করতে পারে নি তাদের নাম কি?

**শ্রীসন্তোষকুমার রায়:** এখনই সেই লিস্ট দেওয়া সম্ভব নয়। তবে আপনারা যদি চান, তা হ'লে আমি স্পীকার মহাশয়ের মাধ্যমে সেই লিস্ট দাখিল করতে পারি।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মন্ত্রিমহাশয় জানাবেন কি, মিউনিসিপ্যালিটিগুলো এই বরাদ্দ-কৃত অর্থ বা ঋণ দেওয়া অর্থ যে খরচ করতে পারে নি তার কারণ কি এবং এই টাকা খরচ না ক'রে তারা আমাদের যে সমস্ত প্রকল্প আছে সেগুলিকে বাস্তবায়িত করার পক্ষে অন্তরায় সৃষ্টি করছে কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়:** মাননীয় সদস্যদের জানাতে চাই যে, গত বছর যখন পশ্চিমবাংলার সর্বত্র খরা চলছিল সেই সময় জলাভাব দূর ক'রে পানীয় জলের ব্যবস্থা করবার জন্য ৬৮টি মিউনিসিপ্যালিটিকে ঋণ হিসেবে এই টাকা দেওয়া হয়েছিল। কিন্তু কতগুলি মিউনি-সিপ্যালিটি এই টাকা ঋণ হিসেবে গ্রহণ করতে সম্মত হয় নি, কতগুলি মিউনিসিপ্যালিটি খরচ করেছে, কতগুলি মিউনিসিপ্যালিটি আংশিক খরচ করেছে এবং কতগুলি মিউনিসিপ্যালিটি এই বছর খরচ করতে পারে নি। তবে কয়েকটি মিউনিসিপ্যালিটি টাকা কি করেছে সেই তথ্য পাই নি। এই প্রসঙ্গে আমি আপনাদের জানাতে চাই, কোন্ মিউনিসিপ্যালিটিকে কত টাকা দেওয়া হয়েছিল তার লিস্ট যদি আপনারা চান, তা হ'লে স্পীকার মহাশয়ের মাধ্যমে আমি সেটা পেশ করতে পারি। এটা খুব বড় লিস্ট, এখানে পাঠ করা যাবে না। আমি আপনাদের এটুকু বলতে পারি বা আশ্বাস দিতে পারি যে, এ সম্বন্ধে যদি কোন মাননীয় সদস্যের কোন অভিযোগ থাকে, তা হ'লে শুধু তদন্ত করা হবে তা নয়, এ সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করা হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** শরৎবাবুর প্রশ্নের উত্তরে মন্ত্রিমহাশয় বলেছেন যে, তাঁর কাছে লিখিতভাবে জানালে তিনি তার তদন্তভার নেবেন এবং ব্যবস্থা অবলম্বন করবেন। মন্ত্রিমহাশয় যে দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী সেই ওয়েলফেয়ার ফর শিডিউল্ড কাস্টস্ অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস্ এই ডিপার্টমেন্ট সম্বন্ধে মন্ত্রিমহাশয়ের নিশ্চয়ই জানা আছে যে, শরৎবাবু প্রশ্ন করেছেন মেথর, ধাঙ্গর প্রভৃতিদের কলোনী করার জন্য যে টাকা মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়েছিল সেই টাকা বিভিন্ন খাতে খরচ করা হয়েছে এবং তাঁর ডিপার্টমেন্ট-এর অফিসাররা এই ব্যাপার নিয়ে সরকারের কাছে সাহায্য প্রার্থনা করেছেন, মন্ত্রীর কাছে লিখেছেন অথচ কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি?

**Mr. Speaker:** This question relates to only drinking water, Mr. Pramanick.

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** শরৎবাবু এই প্রশ্ন আগে করেছিলেন। আপনি এখন ইররেলেভেন্ট কোশ্চেন বলছেন, কিন্তু আই উড অ্যাপিল টু দি চেয়ার দ্যাট দি মিনিস্টার সুড অ্যানসার দিস্ কোশ্চেন।

[1-10—1-20 p.m.]

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আবার সদস্যদের আশ্বাস দিতে চাই যে, কোন বিষয়ে কোন অভিযোগ থাকলে আমাদের লিখিতভাবে দিলে খালি তদন্ত করা হবে না, আমি তার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** ফাইল আপনার ডিপার্টমেন্টে পড়ে আছে, বলুন যে আপনি দেখবেন।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** নিশ্চয়ই দেখবো।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় একটু আগে স্বীকার করেছেন, মিউনিসিপ্যালিটির এক খাতের টাকা অন্য খাতে খরচ করছে, এই রকম খবর তাঁর কাছে আছে। তা হ'লে কেন আপনি বলছেন যে, লিখিতভাবে অভিযোগ করুন। আমি বলছি যে, তাঁর কাছে যখন খবর আছে, তিনি জানেন যে, মিউনিসিপ্যালিটি এক খাতের টাকা অন্য খাতে খরচ করছে, সে ক্ষেত্রে কি অ্যাকসান নিয়েছেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে যে, নিয়ম বহির্ভূত কাজের জন্য কতকগুলি মিউনিসিপ্যালিটি সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে। এর বিস্তারিত তথ্য আমার কাছে এখন নেই, আমি জানতাম না যে, এই প্রশ্ন এখানে উঠতে পারে। সুতরাং এই তথ্য আমি বিশেষ কিছু এখন দিতে পারছি না।

## দার্জিলিং-সিংলা রাস্তা

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, দার্জিলিং থেকে সিংলা যাওয়ার কোন রাস্তা আছে কিনা এবং থাকলে, তাহা কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** হ্যাঁ দার্জিলিং শহরের সেন্ট জোসেফ কলেজ হইতে সিংলা (সিংলা বাজার) পর্যন্ত পাকা রাস্তা আছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, দার্জিলিং-সিংলাবাজার রোপওয়ে কি পূর্ত বিভাগের আওতায়?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** রোপওয়ে নয়, রোড ওয়ে জেলা পরিষদের আওতায়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** দার্জিলিং-সিংলাবাজার রোপওয়ে কে তৈরি করেছেন—কোন বিভাগ তৈরি করেছেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** আপনি রোড-ওয়ে সম্পর্কে জিজ্ঞাসা করেছেন।

**Shri Mohammad Safiullah:** Is there any bus plying between Darjeeling and Singlabazar, or tracks are also plying?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** এটা পাকা রাস্তা, সুতরাং ট্রাক চলে। ট্রাক যেখানে চলে সেখানে বাসও নিশ্চয় চলে। আর এটা ট্রান্সপোর্ট মিনিস্টারকে জিজ্ঞাসা করবেন।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** দার্জিলিং থেকে সিংলাবাজার রাস্তাটি কতখানি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** ৮ মাইল।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, দার্জিলিং থেকে সিংলাবাজার রাস্তাটি অত্যন্ত খারাপ এবং ওখানকার একজন এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ার পড়ে গিয়ে জখম হয়েছিলেন একথা কি আপনি জানেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** আমি তো আগেই বলেছি এটা জেলা পরিষদের রোড। তা হ'লেও ১৯৬৮ সালে যখন বন্যা হয়েছিল সেই সময় আমরা রাস্তা রিপেয়ার করেছিলাম এবং এখনও যদি কোন অসুবিধা থাকে আপনারা জানালে আমি নিশ্চয় সে সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই রাস্তাটি যে খুব ব্যাডলি ড্যামেজড এটা আপনি এখন জানলেন, তা হ'লে এর প্রতিকার করবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** আমি আগেই বলেছি ১৯৬৮ সালে বন্যার সময় এটা ব্যাডলি ড্যামেজড হয়েছিল এবং তখন এটা রিপেয়ার করা হয়েছিল এবং এটার দায়িত্ব হচ্ছে জেলা পরিষদের। কিন্তু আমরা জেলা পরিষদকে সাহায্য করি যাতে তারা রাস্তা মেরামত করতে পারে।

### তাম্রপত্রপ্রাপ্ত ব্যক্তিদের সংখ্যা

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২।) **ডাঃ মহম্মদ একরামুল হক বিশ্বাস:** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মোট কতজন তাম্রপত্র পেয়েছেন; এবং

(খ) তন্মধ্যে কোন জেলার কতজন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) পশ্চিমবঙ্গের মোট ৯১০ জন তাম্রপত্র পাইয়াছেন।

(খ) তন্মধ্যে কলিকাতার ২৫১ জন, বর্ধমান জেলার ২২ জন, বীরভূম জেলার ১০ জন, মুর্শিদাবাদ জেলার ২১ জন, হুগলি জেলার ৪৫ জন, জলপাইগুড়ি জেলার ২৭ জন, পশ্চিম দিনাজপুর জেলার ৬৪ জন, মেদিনীপুর জেলার ৭৭ জন, হাওড়া জেলার ২৯ জন, দার্জিলিং জেলার ১৫ জন, মালদহ জেলার ১১ জন, পুরুলিয়া জেলার ২ জন, কুচবিহার জেলার ৭ জন, ২৪-পরগনা জেলার ২৭৩ জন, নদিয়া জেলার ৩৪ জন এবং বাঁকুড়া জেলার ২২ জন।

**শ্রীএক্রামুল হক বিশ্বাস:** সরকার থেকে এমন কোন সংবাদ আছে কিনা যে স্বাধীনতা সংগ্রামের সঙ্গে লিপ্ত ছিলেন, অথচ তাঁদের নাম ইনক্লুড করা হয় নি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** এর জন্য একটা কমিটি আছে, তাতে বহু প্রাক্তন বিপ্লবীরা আছেন, সরকারই তাদের দিয়ে সেই কমিটি করেছেন, তাঁরা যাদের যাদের সিলেকশন করেছে, তাঁদেরই দেওয়া হয়েছে।

**শ্রীএক্রামুল হক বিশ্বাস:** যাঁদের তাম্রপত্র দেওয়া হয়েছে তাঁদের প্রশংসাপত্র কিংবা নগদ অর্থ কিছু কি দেওয়া হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আর কিছু দেওয়া হয় নি।

**শ্রীএক্রামুল হক বিশ্বাসঃ** এই তাম্রপত্র দেওয়া হয়েছে যারা স্বাধীনতা সংগ্রামে দেশের জন্য লড়েছিল, তাদের ছেলেপিলেদের লেখাপড়া ও ভরণপোষণের জন্য সরকার কিছু চিন্তা করছেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** এই প্রশ্ন থেকে এটা উঠে না, তবে শিক্ষা বিভাগ এ সম্বন্ধে বলতে পারেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই সমস্ত তাম্রপত্র যাদের দেওয়া হল, তাঁদের যে নির্বাচন করা হয়েছে সেটা কিসের ভিত্তিতে করা হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** যাঁরা স্বাধীনতা সংগ্রামে অংশ গ্রহণ করেছিলেন, তাদের মধ্যে যাঁরা বিশেষত্ব দেখিয়েছিলেন, তাঁদের দিয়ে যে কমিটি হয়েছে, সেই কমিটি একটা ক্রাইটেরিয়া ঠিক ক'রে দিয়েছে এবং সেই ভিত্তিতেই সিলেকশন করা হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, পুরুলিয়া জেলার দুজনকে স্বাধীনতা সংগ্রামীকে তাম্রপত্র দেওয়া হয়েছে, সেই জেলার এমন একজন লোককে দেওয়া হয়েছে যিনি সেখানকার স্বাধীনতা যুদ্ধে কোন রকম অংশ গ্রহণ করেন নি।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** বিশেষ কেউ থাকলে নাম দেবেন, কমিটির কাছে পাঠিয়ে দেব, কমিটি সেটা বিচার ক'রে দেখবে, এই কমিটিতে এমন বিপ্লবীদের গ্রহণ করা হয়েছে যাঁরা বিশেষ ঘটনা ঘটিয়েছেন বা যে ঘটনা বিশেষ উল্লেখযোগ্য, এমন লোককেই প্রাধান্য দেওয়া হয়েছে, সেই বিপ্লবীকেই সেই কমিটিতে গ্রহণ করা হয়েছে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** ১৫ বছর বয়স থেকেই আমি স্বাধীনতা যোদ্ধাদের সঙ্গে আছি, কিন্তু এই যে তাম্রপত্র দেওয়া হয়েছে, আমাদের জেলায় এমন একজন লোককে দেওয়া হয়েছে, যাকে আমরা কোন দিন দেখি নি, অথচ তাকে পুরুলিয়া জেলার স্বাধীনতা যোদ্ধা হিসাবে দেওয়া হয়েছে।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নামটা দিয়ে দেবেন, কমিটিতে পাঠিয়ে দেব।

**শ্রীসুধীরচন্দ্র দাসঃ** এই যাঁরা তাম্রপত্র পেয়েছেন, এ ছাড়া আরও অনেক ত্যাগী এবং নির্যাতিত সংগ্রামী আছেন, তাঁদের বিষয়ে কি পরবর্তীকালে তালিকা ক'রে আবার তাম্রপত্র দেওয়ার ব্যবস্থা হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** অনেক বিপ্লবী আছেন, তাঁদের সকলকে আমাদের সরকারের পক্ষ থেকে দেওয়া সম্ভব হয় নি, সিলেকশন কমিটির প্রয়োজন হ'লে তা সিলেক্ট ক'রে দেওয়া হয়, এটা পরবর্তী কালের বিচার্য বিষয়, এখনও গ্রহণ করা হয় নি।

### আত্রেয়ী, পুনর্ভবা ও টাঙ্গন নদীর ব্রীজ হইতে রাজস্ব আদায়

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৭।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় আত্রেয়ী, পুনর্ভবা ও টাঙ্গন নদীর উপর ব্রীজের টোলগেট হইতে ৩১শে জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত কত রাজস্ব আদায় হইয়াছে;

(খ) গড়ে প্রতি মাসে উক্ত ব্রীজগুলি হইতে কত টাকা রাজস্ব আদায় হয় এবং কত টাকা ব্যয় হয়;

(গ) পুনর্ভবা এবং টাঙ্গন নদীর উপর (পতিরামের আত্রেয়ী নদীর উপর মেটালড ব্রীজ-এর মত) মেটালড ব্রীজ তৈরি করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাত উহাদের কাজ শুরু হইবে?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** (ক) আটত্রিশ লক্ষ আটচল্লিশ হাজার আটশত একান্ন টাকা।

(খ) গড়ে প্রতি মাসে আদায় হয় প্রায় চোদ্দ হাজার চারিশত টাকা এবং ব্যয় হয় প্রায় সাত হাজার ছয় শত টাকা।

(গ) হ্যাঁ।

(ঘ) বর্তমানে কিছু বলা সম্ভবপর নহে।

**শ্রীবীরেশ্বর রায়:** এই টোল গেট থেকে ৩৮,৩৮. . . টাকা আদায় হয়েছে, এই টাকায় ব্রিজ সংস্কার কত দিনের মধ্যে করবেন ব'লে চিন্তা করছেন? মেটাল রোড কবে হবে?

[1-20—1-30 p.m.]

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** পজিশনটা এইরকম আছে, আমাদের টোটাল রিকোয়ারমেন্টস হচ্ছে ৫০ লক্ষ ৭৩ হাজার টাকারও কিছু বেশী, তার মধ্যে আমরা ৩৮ লক্ষের বেশী টাকা অ্যালট করেছি।

**শ্রীবীরেশ্বর রায়:** এখানে আপনি আয় দেখিয়েছেন ১৪,৪০০ টাকা এবং খরচ দেখিয়েছেন ৭,৬০০ টাকা। তাতে দেখা যাচ্ছে, বেশ কিছু টাকা আয় হয় এ থেকে। এই থেকে সরকারী কর্মচারীদের জন্য কত ব্যয় হয় এবং অন্যান্য ডেভালপমেন্ট ওয়ার্ক বাবত কত ব্যয় হয় সেটা আপনি জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** একটা ব্রীজের উপর মেন্টেনেন্স খরচ ১,২৫০ টাকা এবং এস্টাব্লিশমেন্ট-এর জন্য খরচ ১,২৪৮ টাকা। এই টাকা খরচ হয় ফর ইচ ব্রীজ।

**শ্রীবীরেশ্বর রায়:** সরকারকে অনুরোধ করছি, অতি সত্ত্বর ওটাকে মেটাল ব্রীজ করুন।

## জনৈক আই এ এস অফিসার

***৩১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৯।) **শ্রীগঙ্গাধর প্রামাণিক:** স্বরাষ্ট্র (সাধারণ শাসন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, শ্রীসুশীল দত্ত নামে জনৈক অফিসার তফসিল সম্প্রদায়-ভুক্তির ভুয়া পরিচয়পত্র বলে আই এ এস ক্যাডারে নিযুক্ত হইয়া পশ্চিমবঙ্গ সরকারের অধীনে চাকুরী করিতেছেন;

(খ) জানিলে সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন;

(গ) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার উক্ত শ্রীসুশীল দত্তকে চাকুরী হইতে সাসপেন্ড করার নির্দেশ দিয়াছেন; এবং

(ঘ) যদি সত্য হয়, তা হ'লে রাজ্যসরকার উক্ত নির্দেশ পালন করিয়াছেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) ও (খ) ১৯৭০ সালে কেন্দ্রীয় সরকার এই ধরনের অভিযোগ পাইয়াছিলেন এবং তাঁহাদের নির্দেশে এই বিষয় তদন্ত করা হইয়াছিল এবং তদন্তের প্রতিবেদন কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করা হইয়াছিল। ১৯৭১ সালে কেন্দ্রীয় সরকার রাজ্যসরকার মারফত সংশ্লিষ্ট অফিসারের নিকট হইতে এই বিষয়ে কৈফিয়ৎ তলব করিয়াছিলেন। সংশ্লিষ্ট অফিসারের কৈফিয়ত কেন্দ্রীয় সরকারের নিকট প্রেরণ করা হইয়াছে। এই বিষয়ে কেন্দ্রীয় সর-কারের সিদ্ধান্ত এখনও জানা যায় নাই।

(গ) এ সম্বন্ধে কোনও নির্দেশ রাজ্য সরকার পান নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** সি বি আই এনকোয়ারি করে এই অফিসার সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে যে রিপোর্ট দিয়েছিলেন, তাতে তাকে সাসপেন্ড করার কোন অর্ডার দিয়েছিলেন কিনা, আপনি এর উত্তর দিয়েছেন, সেরকম কোন অর্ডার কেন্দ্রীয় সরকার দেন নাই। এই প্রভিনসিয়াল সরকারের ডি এম নং আই এ এস/৭৮/সি ও এন/৭০ অফ ৬-৬-৭০—তাতে কোয়ারি করে কি রিপোর্ট দিয়েছিলেন আপনার কাছে আছে কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** কেন্দ্রীয় সরকার কেন তাঁকে আই এ এস থেকে বরখাস্ত করা হবে না তার শো-কজ নোটিস করেছিলেন। তার কারণ দর্শানোর জন্য রাজ্যসরকারকে অনুরোধ করেছিলেন, রাজ্যসরকার সে বিষয়ে অনুসন্ধান করে তার উত্তর কেন্দ্রীয় সরকারকে পাঠিয়ে দেন।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** সেই অফিসারের বিরুদ্ধে যে চার্জ, সে সম্বন্ধে রাজ্যসরকার অনুসন্ধান করে নিশ্চয়ই সন্তুষ্ট হয়েছে—এ সম্বন্ধে মন্ত্রিমহাশয়ের কি মত?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** কেন্দ্রীয় সরকার যে শো-কজ করেছিলেন যে তফসিলী সম্প্রদায়ভুক্ত নন বলে, সে সম্বন্ধে রাজ্যসরকার অনুসন্ধান করে বলেছেন, তিনি তফসিলী সম্প্রদায়ভুক্ত।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের কি জানা আছে রাজ্যসরকার এস ডি ও ব্যারাকপুরকে এটার এনকোয়ারি অর্ডার দেন, ভাইড লেটার নং ৪৬১/কন, ডেটেড ১৪-৫-৭০ যে, দত্ত বিলংগস টু দি কাস্ট অ্যাজ মেনসনড ইন হিজ অ্যাপ্লিকেশন এবং তাতে লেখা আছে, বারুই (নমঃশূদ্র), এই সংজ্ঞা তফসিলী সম্প্রদায়ভুক্ত লিস্টের ভেতর নাই যে, বারুই ব্রাকেটে নমঃশূদ্র। তা হলে রাজ্যসরকার কি করে সিদ্ধান্ত নিলেন যে তিনি সিডিউল্ড কাস্ট?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সেই সময় জেলা ম্যাজিস্ট্রেটকে তদন্তের নির্দেশ দেওয়া হয়, তার রিপোর্টে পাওয়া যায় যে তিনি তফসিলী সম্প্রদায়ভুক্ত।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** [illegible] ১৯৬৮ সালে তিনি অ্যাপলিকেসান করেছেন আই এ এস [illegible] অ্যাজ বারুই (নমঃশূদ্র) ১৯৬৯ সালে তিনি সার্টিফিকেট নিয়েছেন ফ্রম সি পি এম-এন এল এ এবং তার [illegible] নমঃশূদ্র হিসাবে অ্যাকসেপ্টেড হয়েছেন। তা হলে রাজ্যসরকার কি অনুসন্ধান [illegible] একটা শিডিউল্ড লিস্ট আছে। রাজ্যসরকার কি সেটা দেখে এই সিদ্ধান্তে এসেছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** আপনি এক জায়গায় ভুল করছেন। লিস্টের ভিত্তিতে [illegible] নেই। এটা অনুসন্ধান করে দেখা গিয়েছে, তিনি তফসিলী সম্প্রদায়ের অন্তর্ভুক্ত।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** ওঁর অ্যাপলিকেসানে যেটা লেখা আছে তাতে এটা কি রাজ্যসরকারের জানা আছে যে, বারুই (নমঃশূদ্র) ইজ নট ইন দি শিডিউলড কাস্ট গ্রুপ?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নমঃশূদ্র লেখা আছে এবং তাতে একটা শিডিউলড লিস্ট আছে এবং সেই লিস্ট অনুসারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই সিদ্ধান্তে এনকোয়ারির প্রশ্ন নেই। একটা সিডিউলড লিস্ট করা আছে এবং তাতে লেখা আছে, কে কে সিডিউলড কাস্ট হবে না হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আমার প্রশ্ন হয় বুঝতে পারছেন না, না হয় এড়িয়ে যাচ্ছেন। তাঁর যে অ্যাপ্লিকেসান আছে তাতে লেখা আছে বারুই (নমঃশূদ্র) বাট ইট ইজ নট সিডিউলড অ্যাজ নমঃশূদ্র।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** আমাদের লিস্ট দেখে বলতে হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** আপনারা যদি লিস্ট দয়া করে দেখেন এবং তারপর সিদ্ধান্তে আসেন তো ভাল হয়। লিস্ট দেখে তারপর কি কেন্দ্রীয় সরকারকে জানাবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** ওই লিস্ট দেখে আপনাকে জানিয়ে দেবো।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** বারুই সম্প্রদায়ের লোক তফসিল সম্প্রদায়ভুক্ত করে যুক্তফ্রন্ট সরকারের একজন মন্ত্রী এবং একজন সি পি এম-এর এম এল এ সার্টিফিকেট দিয়েছিলেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আমার জানা নেই। গোপন ব্যাপার আপনার জানা থাকতে পারে।

**Mr. Speaker:** Mr. Pramancik, you have raised a point that Barujibi is not a scheduled caste. So far my knowledge goes Barujibi has never been a scheduled caste. A serious allegation has been raised. On behalf of the House may I request the Chief Minister to go into the matter once again. I would again say that it is a very serious matter as a person by false representation has been included in the list of scheduled castes and has been nominated as I.A.S. So on behalf of the House I would once again request the Chief Minister that the matter should be looked into and necessary action taken.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাষ্ট্রমন্ত্রী মহাশয় যেটা বললেন সেটা আমরা অনুসন্ধান করে দেখবো। কি ব্যাপারটা আমার জানা নেই। তবে আমি শুনছি কোন এম এল এ সার্টিফিকেট দিয়েছিলেন ১৯৬৯ সালে। কোন্ এম এল এ দিয়েছিলেন?

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** জনৈক সি পি এম-এর এম এল এ এবং বলবো তাদের লোককে অফিসার নিয়োগ করে তাদের কাজ সিদ্ধ করার জন্য এইরকম করা হয়েছিল।
It is absolutely intentional and purposeful and I request the Hon'ble Chief Minister to go into the merit of the case and do the needful.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** কোন্ এম এল এ দিয়েছিলেন, মাননীয় অধ্যক্ষ মহাশয় জানতে পারি কি?

**শ্রীগঙ্গাধর প্রামাণিক:** আমি আপনাকে পরে জানাবো।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** মন্ত্রিমহাশয় কি জানাবেন ফলস সার্টিফিকেট দিয়ে একজন নন-সিডিউলড কাস্ট সিডিউলড কাস্ট হয়ে গেলো। তার বিরুদ্ধে সেইজন্য কোন ব্যবস্থা অবলম্বন করা হবে কিনা?

**Mr. Speaker:** After the assurance has been given by the Chief Minister let the question be dropped.

**Mr. Speaker:** Starred question No. 316 is held over.

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** স্যার, আপনার অনুমতি নিয়ে বলছি যে, এর আগের প্রশ্নে যে কথা উঠেছে তাতে আমি পরিষ্কার ভাবে হাউসকে জানিয়ে দিতে চাই যে, যে দুজন এম এল এ-এর নাম হচ্ছে তারা এই হাউসের সদস্য নন এবং এই হাউসে যে সমস্ত দল আছে তাঁরা সেই দলেরও সদস্য ছিলেন না।

### জাঙ্গীপাড়া-শ্রীরামপুর রাস্তা

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রীগণেশ হাটুই:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার শ্রীরামপুর মহকুমার অন্তর্গত জাঙ্গীপাড়া-শ্রীরামপুর পাকা রাস্তাটির উজলপুকুর-ধনপোতা অংশটি পাকা না হওয়ার কারণ কি;

(খ) কবে নাগাত উহার কাজ সম্পন্ন হইবে; এবং

(গ) ইহা কি সত্য যে, এই রাস্তার উজলপুকুর-ধনপোতা অংশটির 'এলাইনমেন্ট' পরিবর্তন করার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে?

[1-30—1-40 p.m.]

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** (ক) ও (খ) শ্রীরামপুর-শিয়াখালা, জাঙ্গীপাড়া রাস্তার ১৪ মাইলের মধ্যে ১৩ মাইলের কাজ সম্পূর্ণ হইয়াছে। উজ্জ্বলপুকুরের নিকট আদালতের ইনজাংশনের জন্য এক মাইল কাজ হয় নাই। জমি পাওয়া গেলে, দুই বর্ষার মধ্যে কাজ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়।

(গ) এলাইনমেন্ট পরিবর্তনের কোন পরিকল্পনা নাই।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই ইনজাংসন কে বা কারা দিয়েছিলেন তা দয়া করে মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** যাদের জমি তাঁরাই দিয়েছিলেন।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মন্ত্রিমহাশয় দয়া করে তাদের নাম কি সেটা জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** নোটিস চাই।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** সরকার কি এই ইনজাংসন ভেকেট করবার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** আমরা নিশ্চয় চেষ্টা করে যাচ্ছি। তবে হাইকোর্টের ইনজাংসন আপনারা সকলেই জানেন অনেক বছর লাগে। চেষ্টা করা হচ্ছে যাতে ইনজাংসন তাড়াতাড়ি ভেকেট করে ঐ এক মাইল রাস্তা করে ফেলা যায়।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা—কিছু কিছু জায়গা কেবল বাকি রয়েছে। আপনারা জানেন, ফুরফুরা বলে একটা গ্রাম আছে, সেখানে প্রতি বছর বিরাট মেলা হয়—হাজার হাজার যাত্রী সেখানে যায়। সামান্য এতটুকু রাস্তা বাকি থাকার জন্য খুবই দুর্ভোগ হচ্ছে। এই রাস্তাটুকু কমপ্লিট তাড়াতাড়ি যাতে হয় তার ব্যবস্থা মন্ত্রিমহাশয় নেবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** নিশ্চয় দেখবো।

### সাংবাদিক গ্রেপ্তার

*৩১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫২১।) **শ্রীপরেশচন্দ্র গোস্বামী:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৭ই আগস্ট, ১৯৭২ তারিখে আলিপুর থানা এলাকায় কোন সাংবাদিককে গ্রেপ্তার করা হইয়াছিল কিনা;

(খ) হইয়া থাকিলে,

(১) কয়জন সাংবাদিককে; এবং

(২) কি কি অভিযোগে গ্রেপ্তার করা হইয়াছিল;

(গ) এই গ্রেপ্তারের ঘটনার বিরুদ্ধে সাংবাদিকদের নিকট হইতে কোন লিখিত অভিযোগ সরকার পাইয়াছেন কি; এবং

(ঘ) পাইয়া থাকিলে,

(১) কবে এই অভিযোগ পাইয়াছেন; এবং

(২) এই বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) হ্যাঁ।

(খ) (১) একজন।

(২) ভারতীয় দণ্ড বিধির ৩৯২ ধারা অনুযায়ী রাহাজানির অভিযোগে গ্রেপ্তার করা হইয়াছে।

(গ) না।

(ঘ) (১) এবং (২) প্রশ্ন উঠে না।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** যে সাংবাদিককে গ্রেপ্তার করা হয়েছিল তার সম্বন্ধে লিখিত অভিযোগ পেয়েছিলেন কিনা এবং না পাওয়া গেলে তাকে অ্যারেস্ট করার যৌক্তিকতা কি আছে সেটা জানাবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** হাতেনাতে ধরা হয়েছিল। স্বভাবত লিখিত অভিযোগের প্রয়োজনীয়তা ছিল না। তা সত্ত্বেও ঐ ম্যানেজার লিখিতভাবে অভিযোগ করেছে।

**পরেশচন্দ্র গোস্বামীঃ** অভিযোগ কি ছিল স্পষ্ট করে মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** অভিযোগ ছিল রূপায়ণ সিনেমার ম্যানেজারের সহিত ১৭ই আগস্ট, ১৯৭২ তারিখে আনুমানিক বেলা ১০-৪০ মিনিটের সময় দেখা করিতে যায় এবং ম্যানেজারের কাছে ২০০ টাকা চায়। ম্যানেজার ঐ টাকা দিতে অস্বীকার করাতে শ্রী মুখার্জী তাহাকে কিল, ঘুঁসি মারার পর ২০৭ টাকা তাহার পকেট হইতে ছিনাইয়া লইয়া পালাইয়া যাইবার চেষ্টা করে। পালাইবার সময় স্থানীয় লোকেরা তাহাকে ধরিয়া ফেলে।

### লয়াড়াপাড়া-চেলিয়ামা রাস্তা

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩২।) **শ্রীশরৎ দাশঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার লয়াড়াপাড়া-চেলিয়ামা রোডের মাটির কাজ (আর্থ ওয়ার্ক) এক থেকে ছয় মাইল গত এক বৎসর হইতে চলিতেছে;

(খ) সত্য হইলে, উক্ত কাজ কতদিনে শেষ হইবে;

(গ) ইহা কি সত্য যে, ছয় থেকে বারো মাইলের কাজ অদ্যাবধি আরম্ভ করা সম্ভব হয় নাই;

(ঘ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(ঙ) ঐ রাস্তার কাজ সম্পূর্ণ করার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** (ক) হ্যাঁ।

(খ) জমির দখল পাইলে আগামী বর্ষার পূর্বে শেষ হইবে।

(গ) না, মাটির কাজ আরম্ভ হইয়াছে।

(ঘ) প্রশ্ন উঠে না।

(ঙ) গত এক পক্ষকালের অধিক কাজ বন্ধ থাকায় খেলাপী ঠিকাদারকে কারণ দর্শাইবার নোটিস দেওয়া হইতেছে। ইহার পর প্রয়োজন হইলে নূতন টেন্ডার ডাকার ব্যবস্থা হইবে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** আপনি বললেন, জমি দখল করে রাস্তা করা হবে। ওটা তো ডিস্ট্রিক্ট বোর্ডের এক্‌জিস্টিং রাস্তা, সুতরাং দখল করার প্রশ্ন কি আছে আমি বুঝতে পারছি না। কাজেই জেলা পরিষদের এক্‌জিস্টিং রোড যখন ওটা তখন কে কার জমি দখল করবে, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** এক্‌জিস্টিং যে ডিস্ট্রিক্ট রোডটা আছে সেটা ওয়াইডেনিং-এর জন্য আমাদের কিছুটা জমি দরকার এবং সেই জন্যই আমাদের ল্যান্ড অ্যাকুইজিসন প্রসিডিংস চলছে।

**শ্রীশরৎচন্দ্র দাস:** ওখানে সেন্টার থেকে ৫০ ফুট পর্যন্ত রাস্তা ডিস্ট্রিক্ট বোর্ডের আছে এবং এই রাস্তা করবার জন্য কোনরকম বাধা নেই। ওয়ান টু সিক্সথ মাইলস রাস্তা আপনাদের একজন কনট্রাকটর করেছে, যিনি পুরুলিয়ার ঠিকাদার। আপনাদের হেড অফিস হচ্ছে বাঁকুড়ায় এবং বাঁকুড়ার দুজন ঠিকাদারকে তারপরের কাজটা দিয়েছেন, যে ঠিকাদারদের আমরা দেখতে পাই নি, তারা নিখোঁজ আছে, এটা কি মন্ত্রিমহাশয় জানেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** এই সম্পর্কে আমি তো আগেই বললাম যে, একজন কনট্রাকটর কাজ করছেন না। উনি যদি কাজ শুরু না করেন, তা হলে আমরা অন্য টেন্ডার কল করবো।

**শ্রীশরৎচন্দ্র দাস:** স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় যে জবাব দিলেন, তাঁকে আমি এই বিষয়ে একটু স্মরণ করিয়ে দিতে চাই যে, এ সম্বন্ধে আমি তিনটে পিটিশন তাঁর কাছে দিয়েছি এবং যাতে এটার কাজ আরম্ভ হয় সেই জন্য তিনি তিনবার চেষ্টা করেছেন, কিন্তু আজ পর্যন্ত সেটা হয় নি। মন্ত্রিমহাশয় চেষ্টা করছেন অথচ হচ্ছে না কি কারণে, সেটা একটু তদন্ত করে দেখবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** নিশ্চয় তদন্ত করে দেখবো।

**শ্রীবিজয়সিং নাহার:** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, ল্যান্ড অ্যাকুইজিশন কালেকটরের তরফ থেকে ল্যান্ড অ্যাকুইজিশন করবার জন্য চেষ্টা করা হচ্ছে। উনি কি এটা খোঁজ করে দেখবেন, যে খবর ওঁর দপ্তর থেকে দিয়েছেন সেটা সত্যিই ল্যান্ড অ্যাকুইজিশনের ব্যাপার, না কন্ট্রাকটরের ব্যাপার, না কাজ করে নি বলে পড়ে আছে?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** হ্যাঁ, খোঁজ করে দেখবো।

### দ্বারকেশ্বর নদীর উপর সেতু

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩।) **শ্রীকাশীনাথ মিশ্র:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় দ্বারকেশ্বর নদীর উপর রাজগ্রামের নিকট প্রস্তাবিত ব্রীজটি তৈয়ারির বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাত ঐ ব্রীজ নির্মাণের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** (ক) নদীগর্ভ হইতে মাটি, পাথর সংগ্রহ করিয়া পরীক্ষাকার্য সম্পন্ন হইয়াছে এবং বিস্তারিত নক্সা এবং এস্টিমেট তৈয়ার হইতেছে।

(খ) এস্টিমেট অনুমোদন এবং ঠিকাদার নির্বাচনের পর কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কবে নাগাত এই এস্টিমেটেড রিপোর্ট পাবেন?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** এই স্টেজে বলা সম্ভব নয়। তাড়াতাড়ি যাতে কাজটা আমরা করতে পারি তারই চেষ্টা করছি।

**শ্রীকাশীনাথ মিশ্র:** ডিজাইনে যেগুলি বোরিং রিপোর্ট রয়েছে তারপরে আবার ডিজাইন করে এস্টিমেট করার কথা বলছেন। এই এস্টিমেট কবে নাগাত শেষ হবে এবং মাননীয় পূর্ত-মন্ত্রী কিছুদিন আগে ওখানে গিয়েছিলেন এবং তিনি বলেছেন নভেম্বরের মধ্যে আমরা কাজটা আরম্ভ করে দেব। এখন পর্যন্ত আপনাদের যদি এস্টিমেট না হয়, তারপরে আবার সার্ভে হবে, এগুলি যদি কমপ্লিট না হয়, তা হলে নভেম্বরের মধ্যে কাজটা আরম্ভ হবে কি করে আমরা বুঝতে পারছি না। কাজেই এই সম্বন্ধে আপনারা কি ব্যবস্থা করছেন সেটা জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** এস্টিমেট তৈরি হয়ে গেছে। আমরা আশা করছি দু-তিন মাসের মধ্যেই ঐ এস্টিমেটের উপর একটা ডিসিসন নিতে পারবো।

**Mr. Speaker:** Shri Rajani Kanta Doloi is not here. So, I call upon Shri Kashinath Misra to put the question.

### উগ্রপন্থীদের সংগঠন

*৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩০।) **শ্রীরজনীকান্ত দোলুই:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উগ্রপন্থী বলিয়া পরিচিত ব্যক্তিরা নূতনভাবে আবার সংগঠিত হইবার জন্য চেষ্টা করিতেছেন এ বিষয়ে সরকারের কোন সংবাদ আছে কি;

(খ) থাকিলে, এ সম্বন্ধে সরকার কি ব্যবস্থা অবলম্বন করিতেছেন; এবং

(গ) সম্প্রতি যে কয়টি বন্দুকের দোকানে চুরি হইয়াছিল সে সম্পর্কে কোন তদন্ত হইয়াছে কিনা এবং হইলে, তাহার রিপোর্ট কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) কোন কোন স্থানে এইরূপ চেষ্টা চলিয়াছিল বলিয়া সংবাদ আছে।

(খ) ওখানে এইসকল উগ্রপন্থীদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হইতেছে। ইহা ছাড়া উগ্রপন্থীদের তৎপরতার উপর পুলিসী ব্যবস্থা জোরদার করা হইয়াছে এবং তাহাদের কার্যের উপর পুলিস তীক্ষ্ন নজর রাখিয়াছে।

(গ) ওখানে সম্প্রতি ৫-৬ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জ থানার অধীনে একটি বন্দুকের দোকান হইতে বন্দুক লুঠ হইয়াছে। জোর পুলিসী তদন্ত চলিয়াছে। আজ পর্যন্ত ১৭ জন ব্যক্তিকে এই ঘটনা সম্পর্কে গ্রেপ্তার করা হইয়াছে এবং ৪টি বন্দুক ও একটি এয়ারগান পুলিস উদ্ধার করিয়াছেন।

[1-40—1-50 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাস:** বহুদিন তো তারা আত্মগোপন করেছিলেন, হঠাৎ এই তৎপরতার কারণ কি মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** সেটা তো নকশালরাই বলতে পারেন।

### পুলিস বিভাগের "ডি টি এস" শিক্ষণ

*৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭২।) **শ্রীঅশ্বিনী রায়** এবং **শ্রীহরশঙ্কর ভট্টাচার্য:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে পুলিস (আরক্ষা) বিভাগে 'ডি টি এস' শিক্ষণ এখনও চালু আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে, শিক্ষার্থীর—(১) যোগ্যতা ও মান; (২) নির্বাচনের নিয়মাবলী; এবং (৩) শিক্ষার সময় কাল?

**Shri Aswini Roy:** Sir, the reply to this question has not been placed on the table.

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) হ্যাঁ।

(খ) (১) পাঁচ বৎসর বা তত্‌োধিক চাকুরিরত সকল কনফার্মড সাব-ইন্সপেক্টর।

(২) প্রতি রেঞ্জে গ্রেডেশন লিস্ট-এ সিনিয়ারিটি অনুযায়ী।

(৩) চার মাস।

**শ্রীঅশ্বিনী রায়:** ডি টি এস শিক্ষাপ্রাপ্ত যেসমস্ত পুলিস কর্মচারী আছেন বা যাঁরা যাঁরা এই শিক্ষায় শিক্ষিত হয়েছেন তাঁদের সকলকেই কি প্রমোশন দেওয়া হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** ভেকেন্সি অনুযায়ী দেওয়া হয় এবং সিনিয়ারিটি অনুযায়ী দেওয়া হচ্ছেও।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি বলবেন, ১৯৭০ সাল পর্যন্ত যাঁরা এরকম শিক্ষায় শিক্ষিত হয়েছেন তাঁদের সকলকেই কি প্রমোশন দেওয়া হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সেটা সম্পূর্ণভাবে জানতে হলে নোটিস চাই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** এইরকম শিক্ষাপ্রাপ্ত কোন পুলিস অফিসারের ক্ষেত্রে যদি দেখা যায় যে, তাঁর চেয়ে চাকরি এবং শিক্ষা পাওয়ার ব্যাপারে জুনিয়ার কোন লোককে যদি প্রমোশন দেওয়া হয়, তা হলে আমরা মনে করি সেটা সুপারসিড করা হয়। মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জিজ্ঞাস্য, এই ধরনের সুপারসেসান কেস আপনার কাছে আনলে সুবিচার পাবো কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়।

### বীরভূম জেলায় মিসা আইনে আটক যুবকের সংখ্যা

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০।) **শ্রীনির্মলকৃষ্ণ সিনহাঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বীরভূম জেলার কতগুলি যুবক মিসা আইনে আটক আছে,

(খ) বন্দী যুবকদের মধ্যে কতজনের কেস রিভিউ কমিটি রিভিউ করেছেন এবং রিভিউ করার পর কতজনের ক্ষেত্রে মুক্তি দেওয়ার অনুকূলে সুপারিশ করা হয়েছে,

(গ) এইসব বন্দীর বন্ডে মুক্তি দেওয়ার কোন সিদ্ধান্ত সরকার নিয়েছেন কি, এবং

(ঘ) এইসব বন্দীর কেস রিভিউ করার সময় জনপ্রতিনিধিদের মতামত গ্রহণ করা হয় কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) ২০এ ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখের পরিসংখ্যান অনুযায়ী বীরভূম জেলায় ৯ জন মিসা আইনে আটক আছেন।

(খ) রিভিউ কমিটি নামে কোন কমিটি নাই। তবে মিসায় আটক প্রত্যেক কেসই আইনানুযায়ী গঠিত অ্যাডভাইসরি বোর্ড-এর কাছে পেশ করা হয়। এ পর্যন্ত ঐ বোর্ডের নির্দেশ অনুযায়ী বীরভূম জেলার ৪৪ জন বন্দীকে ছাড়া হইয়াছে। এ ছাড়া আটক ব্যক্তি অথবা তাহার নিকটাত্মীয়দের আবেদনও সরকার বিবেচনা করিয়া থাকেন এবং যোগ্য ক্ষেত্রে মুক্তি অথবা সাময়িক মুক্তির (প্যারোল) আদেশ দেওয়া হয়। আজ পর্যন্ত বীরভূম জেলায় ১ জন বন্দীকে সরকার মুক্তি দিয়েছেন এবং ১ জন বন্দীকে প্যারোল মঞ্জুর করিয়াছেন।

(গ) এই ধরনের কোনও সাধারণ সিদ্ধান্ত (জেনারেল ডিসিসান) নেওয়া হয় নাই। তবে উপযুক্ত ক্ষেত্রে বন্ডের ভিত্তিতে মুক্তি দেওয়া হয়।

(ঘ) আইনে এরূপ কোন বিধান নাই। তবে কোন কোন জনপ্রতিনিধির মতামত পাইলে তাহা বিবেচনা করা হইয়া থাকে।

**শ্রীনির্মলকৃষ্ণ সিনহাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় আমার যতদূর মনে হয় এখানে মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছিলেন যে এইরকম কোন বন্দী নিজে বা তার আত্মীয়স্বজন যদি বন্ড দেয়, তা হলে সেই কেসগুলি বিবেচনা করে দেখবেন। এখনও কি সেইরকম বন্ড-এর ভিত্তিতে বিবেচনা করবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** বিবেচনা করা হয় এবং মুখ্যমন্ত্রী এগুলি বিবেচনা করেন।

**শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে, বন্দীদের গ্রেপ্তার করা হয়েছে সেটা পুলিস রিপোর্টের উপর ভিত্তি করে হয়েছিল। এইসব পুলিস রিপোর্ট সেটা সত্যি কি মিথ্যা এটা যাচাই করার একটা পদ্ধতি আছে। সেই যাচাই করার জন্য সেখানকার স্থানীয় জনপ্রতিনিধি বা কংগ্রেস কমিটির কর্তৃপক্ষকে বিচার করার ভার দেবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়ই।

**শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হাঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, আমার নিজের কনস্টিটিউয়েন্সিতে আমি জানি দুটি এইরকম ছেলেকে আমেদপুরে গ্রেপ্তার করা হয়েছে। তারা শান্তিপূর্ণভাবে জীবনযাপন করছিল। বীরভূম জেলায় কংগ্রেস প্রেসিডেন্ট সরেজমিনে তদন্ত করে ভাল রিপোর্ট দিয়েছেন এবং সেই রিপোর্ট আপনার কাছে গেছে। এই রিপোর্ট বিবেচনা করে তাদের মুক্তি দেবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** রিপোর্ট দিলে বিবেচনা করা হয়। কিন্তু সঙ্গে সঙ্গে সেটা গ্রাহ্য হয় না। রিপোর্ট দেখে বিচার-বিবেচনা করা হয়।

**শ্রীনির্মলকৃষ্ণ সিন্‌হাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন সেই রিপোর্ট দিলে সেটা দেখে কি গ্রাহ্য করবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়ই।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে, ১৪, ১৫, ১৬ বছরের যেসমস্ত ছেলেকে মিসা আইনে গ্রেপ্তার করা হয়েছে তারা যে শিক্ষা প্রতিষ্ঠানে পড়াশুনো করতেন সেখানকার প্রধান শিক্ষক মহাশয় যদি তাদের থেকে মুচলেকা লিখে দেন, তা হলে সরকার থেকে তাদের বিষয়ে কনসিডার করা হবে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** বিচার-বিবেচনা করা হয়। মুচলেকা দিলেই ছাড়া হবে এই রকম কোন কথা নেই। তবে বিচার-বিবেচনা করা হয়।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই যে, ১৪-১৫ বছরের ছেলে আমি খোঁজ নিয়ে জেনেছি এরা এমন কোন গর্হিত কাজ করে নি। অন্য আসামীদের সঙ্গে তাদেরও মিসাতে আটক করা হয়েছে। এইরকম কোন স্পেসিফিক কেস দিলে আপনি কনসিডার করবেন কিনা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৪-১৫ বছরের ব্যাপার নয়। আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে, ১৪-১৫ বছরের ছেলে এমন দেখা যায় কম আছে, যারা স্পেসিফিক মার্ডার কেস-এ জড়িত আছে। কাজেই ১৪-১৫ বৎসর বয়সের কোন ব্যাপার নয়, তবে মাননীয় সদস্যরা যা বলছেন যদি এইরকম কেস থাকে এবং তারা যদি জানান, তা হলে বিচার-বিবেচনা করে দেখা হবে।

**Mr. Speaker:** The question is held over.

### পশ্চিম দিনাজপুর ও বাংলাদেশ সীমান্তবর্তী রাস্তা

*৩২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত বাংলাদেশ স্বাধীনতা যুদ্ধের সময় সীমান্তবর্তী পশ্চিম দিনাজপুর জেলায় কতগুলি রাস্তা ক্ষতিগ্রস্ত হইয়াছে;

(খ) ক্ষতিগ্রস্ত রাস্তাগুলির দৈর্ঘ্য কত;

(গ) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলায় সীমান্তবর্তী রাস্তাগুলি সংস্কার এবং চওড়া করিবার জন্য কেন্দ্রীয় সরকার টাকা অনুমোদন করিয়াছেন;

(ঘ) সত্য হইলে, সেই টাকার পরিমাণ কত; এবং

(ঙ) কোন্ কোন্ সীমান্তবর্তী রাস্তা সংস্কার ও চওড়া করিবার জন্য ঐ টাকা বরাদ্দ করা হইয়াছে?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** (ক) আঠাশটি।

(খ) তিন শত চল্লিশ কিলোমিটার।

(গ) হ্যাঁ।

(ঘ)) তেষট্টি লক্ষ টাকা।

(ঙ) (১) রায়গঞ্জ-কালিয়াগঞ্জ-বুনিয়াদপুর রোড।

(২) গাজোল-বুনিয়াদপুর-গঙ্গারামপুর রোড।

(৩) গঙ্গারামপুর-হামজাদপুর রোড।

**শ্রীবীরেশ্বর রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে রাস্তার নাম করলেন তার চেয়ে বেশী প্রয়োজনীয়, বেশী ইমপরট্যান্ট রাস্তা হচ্ছে গঙ্গারাপুরে টু হিলি এবং এই হিলির রাস্তা রিপেয়ার করার জন্য কোন টাকা ধার্য করা হয়েছে কিনা?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** গঙ্গারামপুর টু হামজাদপুর—এটার জন্য ৩২ লক্ষ টাকা স্যাংসান হয়েছে।

**শ্রীবীরেশ্বর রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় আমি জানতে চেয়েছি গঙ্গারামপুর টু হিলির কথা এটা বলবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** আই ওয়ান্ট নোটিস।

**শ্রীবীরেশ্বর রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, বালুরঘাট থেকে ত্রিমোহনীর যে রাস্তা এখানে ব্রিজ-এর উপর একটা রেলিং নেই?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** হিলি টু বালুরঘাট পর্যন্ত ব্রিজ-এর যে আয়রন রেলিং ছিল, যে কালভার্ট ছিল সেটা আগে মেন্টেনেন্স গ্র্যান্ট থেকে রিপেয়ার করা হয়েছে। কিন্তু যে জিনিস মাননীয় সদস্যরা বলেছেন সেটা যদি হয়ে থাকে আমি সেটা দ্রুত এনকোয়ারি করে দেখবো এবং ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীবীরেশ্বর রায়:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, সরকার জ্ঞাত আছেন কিনা যে, ত্রিমোহিনী থেকে হিলি এবং হিলি টু বালুরঘাটের রাস্তায় যেখানে বড় একটা ব্রিজ আছে; সেখানে রেলিং নেই, এবং ফলে সেখান থেকে গরুর গাড়ি পড়ে গিয়ে মানুষ ও গরু মারা গেছে এইরকম তথ্য কি আপনার জানা আছে?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** নোটিস চাই।

**ব্যায়ামাগার**

*৩৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দেহচর্চ্চার জন্য রাজ্যসরকারের তত্ত্বাবধানে কোন ব্যায়ামাগার বা কুস্তির আখড়া আছে কিনা;

(খ) বেসরকারী ব্যায়ামাগার বা কুস্তির আখড়াকে সরকারের তরফ থেকে কোন আর্থিক সাহায্য করা হয় কিনা; এবং

(গ) স্কুল কলেজে ব্যাপকভাবে দেহচর্চার ব্যবস্থা করার জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীভোলানাথ সেনঃ** (ক) "না।"

(খ) "হ্যাঁ।"

(গ) প্রস্তাবিত পরিকল্পনা অদ্যাবধি সরকারের বিবেচনাধীন রহিয়াছে। মাধ্যমিক বিদ্যালয়ে শরীর শিক্ষা পাঠক্রমে আবশ্যিকভাবে অন্তর্ভুক্ত করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

[1-50—2-00 p.m.]

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় (গ) প্রশ্নের উত্তরে বলেছেন, প্রস্তাবিত পরিকল্পনাটি বিবেচনাধীন আছে। এই পরিকল্পনা কবে রচিত হয় এবং কবে নাগাত এটা কার্যকর হবে?

**শ্রীভোলানাথ সেনঃ** কবে হয় এবং কবে প্রস্তাব আসে বলতে পারি না। তবে প্রস্তাব রেগুলারলি আসছে, তবে মন্ত্রিমহাশয় এখন অসুস্থ আছেন, তিনি না এলে হবে না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বর্তমান সরকার আসার পর থেকে যেসমস্ত বেসরকারী ব্যায়ামাগার বা কুস্তির আখড়া আছে, তাদের কোথায় কত সাহায্য দেওয়া হয়েছে?

**শ্রীভোলানাথ সেনঃ** কোথায় কোথায় দেওয়া হয়েছে বলতে পারি না, তবে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে এটা বলতে পারি। প্রায় দেড় লক্ষ টাকা দেওয়া হয়েছে নানা জায়গায়। আমরা দিয়েছি কোন কোন ক্লাবকে ডাইরেক্টলি, আবার কোন কোন জায়গায় ডি এম-এর থ্রু দিয়ে। আর একটা ৫০ হাজার টাকার স্কীম করা হয়েছে, যেখানে মেয়েদের ৪-৫টি নানারকম কলেজ আছে, যেমন

Hastings House Educational Complex, B.T. College for Women, Biharilal College of Home Science, Basic Training College, Women, etc.

যেখানে যেখানে ৫০ হাজার টাকার প্রকল্প, সেটা করা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন, কলকাতা শহরে আমাদের ব্যায়ামবিদদের এবং কুস্তিগীরদের অভাব নেই, এইসমস্ত উপযুক্ত শরীর বিশারদদের নিয়ে শরীরচর্চার উপদেষ্টা করে শরীরচর্চার জন্য চেষ্টা করবেন কি?

**শ্রীভোলানাথ সেনঃ** আপনার এই রিকোয়েস্ট আমি মন্ত্রিমহাশয়ের কাছে পেণছে দেব।

### জাঙ্গিপাড়া-জগৎবল্লভপুর রাস্তা

***৩৩৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৭।) **শ্রীগণেশ হাটুইঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার জাঙ্গিপাড়া ব্লকে ইছানগরী-বকপোতা ও জাঙ্গিপাড়া-জগৎবল্লভপুর (ভায়া সীতাপুর) রাস্তাগুলির উন্নয়নের জন্য কোন্ সময় টেন্ডার কল করা হইয়াছিল এবং ঐ রাস্তাগুলির কাজ কবে শেষ করার কথা ছিল;

(খ) নির্দিষ্ট সময়সীমার মধ্যে রাস্তা দুইটির নির্মাণকার্য সমাপ্ত হইয়াছে কিনা;

(গ) না হইলে, তাহার কারণ কি; এবং

(ঘ) উক্ত রাস্তাগুলির কাজ আগামী বর্ষার আগে শেষ হইবার কোন আশা আছে কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগীঃ** (ক) গত জুলাই মাসে টেন্ডার কল করা হইয়াছে; মার্চ ১৯৭৪-এর মধ্যে কাজ শেষ করার পরিকল্পনা আছে।

(খ), (গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মন্ত্রিমহাশয় কি জানেন, এই যে রাস্তাটির কথা বলছেন, এটা তিনটে কেন্দ্রের মধ্যে দিয়ে গেছে, আজকে মার্টিন রেল বন্ধ হবার ফলে, আমরা দুর্গতির মধ্যে দিন কাটাচ্ছি, এই রাস্তার জন্য মন্ত্রিমহাশয়ের কি ডিফিকাল্টি হচ্ছে, যার জন্য এই রাস্তার কাজগুলি আরম্ভ হচ্ছে না, সেটা জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** রাস্তার কি অবস্থা তা জানি, এই জন্যই যত তাড়াতাড়ি কাজ করতে পারি তার চেষ্টা করছি।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে বকপোতাঘাট-এর কাছে ২৫ নম্বর বাস রুটের যে এক মাইল রাস্তা, সেটা অত্যন্ত খারাপ হয়ে গিয়েছে, উদয়নারায়ণপুর থেকে জঙ্গিপাড়া পর্যন্ত খারাপ হয়ে আছে, সেটার টেন্ডার ডাকা হয়েছিল, কিন্তু এখনও কিছু ব্যবস্থা করা হয় নি, সেজন্য ঐ সম্বন্ধে কি ব্যবস্থা হচ্ছে জানাবেন কি?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:**, স্পীকার স্যার, বকপোতাঘাট ইছানদী রোডে যে সাত মাইল লেন্থ আছে সেটার ইমপ্রুভমেন্ট করার জন্য ২৩ লক্ষ ৬ হাজার টাকা স্যাংসান করা হয়েছে এবং এই রাস্তার উপর আমরা কাজ করব।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** ঐ টাকা মঞ্জুর হয়েছে এটা আমরা জানি, কিন্তু মন্ত্রিমহাশয় কি জানেন যে, ঐ টাকা মঞ্জুর হওয়া সত্ত্বেও, টেন্ডার ডাকা সত্ত্বেও কাজ হচ্ছে না, কেন এটা তাড়াতাড়ি হচ্ছে না এটা আমরা জানতে চাই?

**শ্রীরামকৃষ্ণ সারোগী:** স্যার, টেন্ডার জুলাই মাসে কল করা হয়েছে, ওয়ার্কিং অর্ডার আগস্ট, ১৯৭২-এ দেওয়া হয়েছে এবং আমি আগেই বলেছি যে ১৯৭৪ সালের মার্চ মাসের মধ্যে ঐ কাজ কমপ্লিট হয়ে যাবে। ঐখানে কাজ আরম্ভ হয়ে গিয়েছে, ব্রিক সাপ্লাই-এর অ্যারেঞ্জমেন্ট করা হচ্ছে এবং ঐখানে যাতে কাজ তাড়াতাড়ি হয় সেই জন্য ঐখানে নতুন ব্রিক ফিল্ড তৈরি করা হচ্ছে।

## নিরক্ষরতা দূরীকরণ সমিতির অফিসে হামলা

*৩৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ৯ই ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আশুতোষভবনে অবস্থিত পশ্চিমবঙ্গ নিরক্ষরতা দূরীকরণ সমিতির অফিসে হামলার বিষয়ে সরকার অবগত আছেন কি; এবং

(খ) অবগত থাকিলে, দুষ্কৃতকারীদের বিরুদ্ধে কোন ব্যবস্থা অবলম্বন করিয়াছেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) এইরূপ কোন হামলা হয় নি, তবে তাদের মধ্যে কিছু কথা-কাটাকাটি হয়েছিল।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** যারা কর্মকর্তা ছিলেন তাদের উপর কোন হামলা ঐ আশুতোষ ভবনে কি হয় নি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আজ পর্যন্ত হয়েছে কিনা তা প্রশ্নে উল্লেখ করা হয় নি। স্পেসিফিক একটা দিনের কথা বলা হয়েছে।

**শ্রীনিতাইপদ সরকার:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, ঐ হামলা যেটা ঐখানে হয়েছিল তার ফলে যে টেলিফোনটা ঐখানে ছিল সেটাকে ভেঙে দেওয়া হয়েছিল?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** না, এইরকম কোন ঘটনা জানি না।

**শ্রীনিতাইপদ সরকারঃ** আমরা যদি নির্দিষ্ট অভিযোগ দিই, তা হলে কি আপনি তদন্ত করে দেখবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়ই তদন্ত করে দেখব।

**শ্রীপঙ্কজ ব্যানার্জীঃ** কেন্দ্রীয় উপমন্ত্রী শ্রীযুক্ত প্রণব মুখার্জী এই হামলা সম্পর্কে পত্রিকায় একটা রিপোর্ট দিয়েছিলেন, সেই খবর আপনার কি জানা আছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** হামলা কি হয়েছিল তা জানি না, তবে ঐ অফিসে কিছু কথা কাটাকাটি হয়েছিল।

**শ্রীপঙ্কজ ব্যানার্জীঃ** কেন্দ্রীয় উপমন্ত্রী যেটা পেপারে মতামত দিয়েছিলেন সেটা রাজ্যসরকার জানে না এইটাই কি আমরা ধরে নেব?

**Mr. Speaker:** Mr. Banerjee, you can draw your own conclusion.

### Nunia Bridge over G. T. Road near Asansol

*335. (Admitted question No. *772.) **Shri SUKUMAR BANDYOPADHYAY:** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) if it is a fact that the construction work of the Nunia Bridge over G. T. Road near Asansol was started a few years back; and

(b) if so, (i) when the construction work was started, and (ii) the likely date of completion of the bridge?

**Shri Ramkrishna Saraogi:** (a) and (b) (i) The construction work was taken up in April, 1972.

(b) (ii) The bridge is likely to be completed by March, 1974.

**Shri Aswini Roy:** What is the total estimated cost for the construction of the bridge?

**Shri Ramkrishna Saraogi** At present it stands to Rs. 9 lakhs 22 thousand and 3 hundred.

**Shri Aswini Roy:** What is the progress of the construction? Have you got any report about progress of construction?

**Shri Ramkrishna Saraogi:** We have appointed a contractor and the contractor has been selected after finalisation of the revised design.

**Shri Aswini Roy:** Will the Hon'ble Minister be pleased to state that the bridge that has to be constructed is intended for both way traffic?

**Shri Ramkrishna Saraogi:** Yes.

**Mr. Speaker:** The question hour is over. Now held over questions.

**(Held over starred questions to which oral answers were given.)**

### চুরি, ডাকাতি প্রভৃতি বিভিন্ন অপরাধ বৃদ্ধি

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে রাজনৈতিক হত্যাকান্ড কমে গেলেও পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় চুরি, ডাকাতি, নারীধর্ষণ প্রভৃতি অপরাধ ক্রমশঃ বেড়ে যাচ্ছে; এবং

(খ) অবগত থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

[2-00—2-10 p.m.]

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) একথা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমরা নিত্যনূতন সংবাদপত্রে দেখছি, নিজের চোখে দেখছি, আমার ওপাশের কেন্দ্রে দেখছি তা হ'লে এগুলি কি সব মিথ্যা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সংবাদপত্রের ব্যাপারটা ম্যাটার অব অপিনিয়ন। আপনার যদি স্পেসিফিক কিছু থাকে, জানালে ব্যবস্থা নেব।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** সত্য নয় একথা বলায় আমি সুখী নই। কিন্তু ঘটনা কি হচ্ছে না?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** ক্রমশঃ বেড়ে যাচ্ছে বললে অন্য জিনিস বোঝায়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমি যদি স্পেসিফিক ঘটনা দিই তা হ'লে কি ব্যবস্থা নেবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়।

**শ্রীনিতাইপদ সরকারঃ** রাজনৈতিক ঘটনা কমে গেছে এটা কি সত্য নয়?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সেটা জিজ্ঞাসা করা হয় নি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** অপরাধ যে হচ্ছে সে সংবাদ কি জানা আছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** হঠাৎ হলে জানা সম্ভব নয়।

**শ্রীনিতাইপদ সরকারঃ** রানাঘাট থানায় এক বছরে দুইটি বড় বড় ছিনতাই হয়েছে এটা কি জানেন?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** এক বছরে দু'টা ছিনতাই হ'লে ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন খারাপ হয়ে গেল এটা কি করে হয়? তবে একটা হ'লেও আমাদের সতর্ক হওয়া দরকার। এক বছরে দুটো ছিনতাই হ'লে তার মানে এই নয় যে, ল অ্যান্ড অর্ডার সিটুয়েশান হ্যাজ কমপ্লিটলি ডেটোরিয়েটেড।

### লাইসেন্সপ্রাপ্ত বন্দুক ও রিভলভার

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭।) **ডাঃ মহঃ এক্রামুল হক বিশ্বাসঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে লাইসেন্সপ্রাপ্ত বন্দুক এবং রিভলভারের সংখ্যা কত;

(খ) ইহা কি সত্য যে, বন্দুক এবং রিভলভারের লাইসেন্স ফি বাড়াবার বিষয় সরকার চিন্তা করছেন; এবং

(গ) সত্য হ'লে, ইহার কারণ কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) বন্দুক ৮৯,৫৮৮ এবং রিভলভার ৬,৮০৬।

(খ) এবং (গ) ইহা কেন্দ্রীয় সরকারের বিবেচ্য বিষয়।

**ডাঃ মহম্মদ একামুল হক বিশ্বাসঃ** যে সমস্ত খুনোখুনি হচ্ছে এগুলি সব আন-লাইসেন্সড গান অ্যান্ড রিভলভার-এর দ্বারা হচ্ছে এখবর কি জানেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** এটা লাইসেন্স বিভাগের প্রশ্ন এবং লাইসেন্স সংক্রান্ত প্রশ্ন।

**ডাঃ মহম্মদ একামুল হক বিশ্বাসঃ** বন্দুক, রিভলভার যাদের থাকে সাধারণভাবে তারা ধনী বা শিল্পপতি বা জমিদার, জোতদার শ্রেণীর লোক। সুতরাং তাঁদের জন্য বন্দুক ও রিভলভারের লাইসেন্স ফি বাড়াচ্ছেন না কেন জানাবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** জোতদারদের লাইসেন্স আমরা বাড়াব না, বাকিটা কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যখন এদেশে রাজনৈতিক অশান্তি ছিল সন্ত্রাসবাদের রাজত্ব ছিল অনেক বন্দুক ছিনতাই হয়েছিল তখন বন্দুকগুলি থানায় জমা দেওয়া হয়েছিল। এখনও অনেক বন্দুক থানাতে জমা আছে। যাদের বন্দুক থানাতে জমা আছে তাদের ফেরত দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** যাঁরা আবেদন করছেন তাঁদের বিচার ক'রে ফেরত দেওয়া হচ্ছে। যদি স্পেসিফিক কেস থাকে আবেদন করতে বলবেন বিচার ক'রে দেখব।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** (খ) প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, কেন্দ্রীয় সরকার চিন্তা করছেন, আমাদের প্রাদেশিক সরকারের কাছে কি কেন্দ্রীয় সরকারের কোন নির্দেশ আছে এর বেশি বন্দুক বা এর বেশি রিভলভার দেওয়া হবে না?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** প্রশ্নটা ফিজ সংক্রান্ত।

### পশ্চিম দিনাজপুর জেলায় থানাওয়ারী চুরি-ডাকাতির সংখ্যা

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫।) **শ্রীবীরেশ্বর রায়ঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় ১৯৭২ সালে থানাওয়ারী চুরি-ডাকাতির সংখ্যা কত;

(খ) এই চুরি-ডাকাতির সময় অধিকাংশ ক্ষেত্রে আগ্নেয়াস্ত্র ব্যবহার করা হইয়াছিল কিনা;

(গ) ব্যবহার করা হইলে, আগ্নেয়াস্ত্র সহ চোর-ডাকাতদের ধরিবার এবং আগ্নেয়াস্ত্র উদ্ধার করিবার জন্য কি কার্যকরী ব্যবস্থা অবলম্বন করিয়াছেন; এবং

(ঘ) উক্ত চুরি-ডাকাতির সহিত জড়িত কোন আগ্নেয়াস্ত্র ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত উদ্ধার করা সম্ভব হইয়াছে কিনা এবং হইলে, কোন থানায় কয়টি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) সহপত্রে প্রদত্ত হইল।

(খ) অধিকাংশ ক্ষেত্রে ব্যবহৃত হয় নাই।

(গ) নির্ভরযোগ্য সংবাদ সংগ্রহ করিবার ব্যবস্থা এবং উপদ্রুত অঞ্চলে ঘন ঘন হানা দেওয়া হইয়াছিল।

(ঘ) ১৯৭২ সালে এইরূপ বহু অস্ত্রশস্ত্র উদ্ধার করা হইয়াছে। থানাওয়ারি বিবরণ সহপত্রে দ্রষ্টব্য।

**পরিপূরক তথ্যাদিঃ** (ক) প্রশ্নের উত্তরে প্রদত্ত ডাকাতিগুলির জন্য ৮২ ক্ষেত্রে আগ্নেয়াস্ত্র ব্যবহার করা হইয়াছিল। চুরির ক্ষেত্রে একটিও নয়।

(খ) প্রশ্নের বিবরণ হইতে বহু উদ্ধারকৃত আগ্নেয়াস্ত্রের কোন দাবিদার নাই। ১৯৭৩-এ কোন আগ্নেয়াস্ত্র উদ্ধার করা হয় নাই।

১৯৭২ সালে পশ্চিম দিনাজপুরে থানাওয়ারী চুরির সংখ্যা

| থানা | ডাকাতি | চুরি |
|---|---|---|
| ১। বালুরঘাট | ৪৩ | ১২৫+ ৩৬-১৬১ |
| ২। কুমারগঞ্জ | ১৩ | ৪২+ ২০-৬২ |
| ৩। হিলি | ৫ | ৬৪+ ১৬৩-২২৭ |
| ৪। গঙ্গারামপুর | ৫ | ২৭+ ২১-৪৮ |
| ৫। তপন .. | ৮ | ৪৫+ ২৮-৭৩ |
| ৬। বংশীহারি | ৭ | ৩৪+ ১৭-৫১ |
| ৭। কুসুমতি | ৮ | ১১+ ৫-১৬ |
| ৮। কালিয়াগঞ্জ | ৫ | ৫২+ ৪০-৯২ |
| ৯। হেমটাবাদ | .. | ৯+ ১৮-২৭ |
| ১০। রায়গঞ্জ | ৮ | ১০৭+ ১২১-২২৮ |
| ১১। ইটাহার | ৮ | ২৮+ ৬-৩৪ |
| ১২। করণদীঘি | ৬ | ৪২+ ২-৬৬ |
| ১৩। গোয়ালপোখার | ২ | ৫৫+ ২৫-৮০ |
| ১৪। চাকুলিয়া | ১৫ | ৪০+ ২৫-৬৫ |
| ১৫। ইসলামপুর | ১১ | ১০৯+ ৯-১১৮ |
| ১৬। চোপরা | ৩ | ৫০+ ২৭-৭৭ |
| মোট | ১৪৭ | ৮৫০--৫৮৫--১৪৩৫ |

১৯৭২ সালে থানাওয়ারী উদ্ধারকৃত আগ্নেয়াস্ত্রসমূহ

| থানা | অস্ত্র |
|---|---|
| ১। বালুরঘাট .. .. .. .. | ১ স্টেনগান |
| | ১ পাইপগান |
| | ১ রাইফেল |
| ২। কুমারগঞ্জ .. .. .. .. | ১ রাইফেল |
| ৩। হিলি .. .. .. .. | .. |
| ৪। গঙ্গারামপুর .. .. .. | ১ চাইনিজ পিস্তল |
| | ১ রাইফেল |
| ৫। তপন .. .. .. .. | ১ এস বি বি এল বন্দুক |
| ৬। বংশীহারি .. .. .. .. | ১ চাইনিজ স্বয়ংক্রিয় রাইফেল |
| ৭। কুশমণ্ডি .. .. .. .. | ১ রাইফেল |
| ৮। কালিয়াগঞ্জ .. .. .. | ১ এস বি বি এল বন্দুক |
| | ১ পিস্তল |
| | ১ দেশী পিস্তল |
| | ১ রাইফেল |
| | ১ পাইপগান |
| | ১ বন্দুকের বাট |
| ৯। হেমতাবাদ .. .. .. | ১ রাইফেল |
| | ২ চার্জার |
| | ১ স্টেনগান |
| ১০। রায়গঞ্জ .. .. .. .. | ১ এস বি বি এল বন্দুক |
| ১১। ইটাহার .. .. .. .. | ১ রাইফেল |
| ১২। করণদীঘি .. .. .. | ১ এস বি বি এল বন্দুক |
| ১৩। গোয়ালপোখার .. .. .. | ৩ দেশী বন্দুক |
| ১৪। চাকুলিয়া .. .. .. .. | ... |
| ১৫। ইসলামপুর .. .. .. .. | ... |
| ১৬। [illegible] | |

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন যে, বি এস এফ-এর সঙ্গে সহযোগে ওপারেব বাংলাদেশের লোক এবং এপারের ডাকাতদের সঙ্গে যোগসাজসে এইসব চুরি ডাকাতি হচ্ছে?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রকম কিছু সংবাদ আমি পেয়েছি। সেই কারণে ৫ই এবং ৬ই তারিখে আমি পশ্চিম দিনাজপুরে যাচ্ছি বিষয়টি তলিয়ে দেখবার জন্য। এছাড়া কালকে ইন্সপেক্টর জেনারেল অব বর্ডার সিকিউরিটি ফোর্স মিঃ রুস্তমজী এবং অল ইন্ডিয়া বর্ডার সিকিউরিটি ফোর্সের এখানকার যিনি চার্জে আছেন গোলক মজুমদার তাঁদের দু'জনকে ডেকে পাঠিয়ে ছিলাম, তাঁদের সঙ্গে বিস্তারিত আলোচনা করেছি। ৫ই এবং ৬ই তারিখে আশা করি পশ্চিম দিনাজপুরের এম এল এ-রা যাঁদের এলাকায় এরকম ঘটনার খবর পাওয়া যাচ্ছে তাঁরা উপস্থিত থাকবেন এবং সরকারী কর্মচারী এবং পুলিস যাঁরা থাকবেন —আই জি থাকবেন, ওখানকার কমিশনার থাকবেন, এস পি থাকবেন তাঁদের সামনে এই অভিযোগগুলি পেশ কববেন যাতে এর একটা ব্যবস্থা নিতে পারি।

### ওয়াকফ্ সম্পত্তি

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বিচার (ওয়াকফ্) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ওয়াকফ্ সম্পত্তির পরিমাণ কত;

(খ) সবকার কি অবগত আছেন যে, বহু ওয়াকফ্ সম্পত্তি হস্তান্তর বা বিক্রি হয়ে গেছে; এবং

(গ) অবগত থাকলে, ঐসব সম্পত্তি উদ্ধার করার জন্য সবকার কি ব্যবস্থা করছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) ১৯৭৩ সালের ১১ই জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে নিবন্ধকৃত (এনরোল্ড) ওয়াকফ্ সম্পত্তির সংখ্যা ৬,৭২৩। পশ্চিমবঙ্গে অনিবন্ধকৃত (আন-এনরোল্ড) ওয়াকফ্ সম্পত্তিও আছে, কিন্তু তাহার সংখ্যা জানা নাই।

(খ) ওয়াকফ্ কমিশনারের নথিপত্র হইতে প্রতীয়মান হয় যে, মোট ৮৬টি ওয়াকফ্ সম্পত্তির সম্পূর্ণ অথবা আংশিক অবৈধ হস্তান্তর ঘটিয়াছে।

(গ) কলিকাতায় অবস্থিত ওয়াকফ্ সম্পত্তির অবৈধ হস্তান্তরের ব্যাপারে ওয়াকফ্ কমিশনার ৭/৫টি ক্ষেত্রে পুনরুদ্ধারের মামলা দায়ের করিয়াছেন। এইরূপ দু'একটি ক্ষেত্রে পুনরুদ্ধার সম্ভব হইয়াছে এবং অবশিষ্ট মামলাগুলি এখনও চলিতেছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন আন-এনরোল্ড সম্পত্তিগুলি ওয়াকফ্ বোর্ড থেকে এনরোল্ড যাতে করান যায় তার ব্যবস্থা করবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়ই করা হবে। আপনি যদি বিশেষ কোন ওয়াকফের কথা জানান, তা হ'লে নিশ্চয়ই করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, ৮৬টি অবৈধ বা আংশিক অবৈধ হস্তান্তর হয়েছে. এর বিরুদ্ধে ওয়াকফ্ বোর্ড বা সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

[2-10—2-20 p.m.]

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** কতগুলি উদ্ধার হয়েছে এবং কতগুলি পুনরুদ্ধার করবার চেষ্টা করা হচ্ছে। কেস করা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** অন এ পয়েন্ট অব ইনফর্মেসন। এরকম ৮৬টি নজরে এসেছে—কিন্তু বহু সম্পত্তি নষ্ট হয়েছে এবং স্পেসিফিক চাইলে আমি দিতে পারি। আমার প্রশ্ন হচ্ছে, আপনি কি জানেন যে, হাইকোর্টের কেস-এ ওয়াকফ্ কমিশনার অ্যাপিয়ার হন নি ব'লে কেস নষ্ট হয়েছে এবং এটা যদি সত্য হয়, তা হ'লে আপনি তার জন্য কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** আমি খোঁজ নেব।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন, বর্তমানে যে ওয়াকফ্ আইন আছে তার বলে ওয়াকফ্ হস্তান্তরিত সম্পত্তি উদ্ধার করা শক্ত, কারণ লিটিগেশনে জড়িত হয়ে যায় এবং তার জন্য যে ফান্ড আছে তাতে কভার করে না। আমার প্রশ্ন হচ্ছে, এই সমস্ত বিবেচনা ক'রে নূতন ক'রে কম্প্রিহেনসিভ আইন করবার কথা ভাবছেন কিনা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সরকার চিন্তা করবেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কোলকাতা এবং তার বাইরে যে সমস্ত ওয়াকফ্ সম্পত্তি নষ্ট হয়ে গেছে এবং যেগুলো নষ্ট হবার পথে সেগুলো যাতে রক্ষা করা যায় তার জন্য বিধানসভার সদস্যদের নিয়ে একটা অ্যাডভাইসরি বোর্ড করবেন কিনা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** চিন্তা করা হবে।

## রানাঘাটে সংঘর্ষ

*১৬৩। (অনুমোদিত প্রশ্ন নং.*২৭৭।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২ সালে ডিসেম্বর মাসে রানাঘাটে যে সংঘর্ষ হইয়াছিল সে বিষয়ে সরকার অবগত আছেন কি;

(খ) অবগত থাকিলে, ঐ সংঘর্ষের জন্য দায়ী কে, এ বিষয়ে কোন তদন্ত করা হইয়াছে কিনা;

(গ) তদন্ত করা হইলে, তাহার রিপোর্ট কি,

(ঘ) স্থানীয় জনসাধারণের নিকট হইতে রানাঘাট থানার টাউন সাব-ইন্সপেক্টরের বিরুদ্ধে অভিযোগসম্বলিত কোন স্মারকলিপি সরকার পাইয়াছেন কি; এবং

(ঙ) পাইয়া থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) দুই বিবদমান গোষ্ঠীর মধ্যে বিরোধ এই সংঘর্ষের মূল কারণ।

(ঘ) হ্যাঁ, তবে অভিযোগটি দুই বিবদমান গোষ্ঠীর মধ্যে একটি পক্ষ হইতে করা হইয়াছিল।

(ঙ) অভিযোগটি সংগে সংগে তদন্ত করা হইয়াছে। যদিও উহা সত্য বলিয়া প্রমাণিত হয় নাই, তবুও সাব-ইনসপেক্টরের এলাকা বদল করা হয়।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** আমি অত্যন্ত দায়িত্ব সহকারে বলছি, ওই সাব-ইনসপেক্টরই এই গন্ডগোল বাঁধিয়েছেন। একটা জুয়ার আড্ডার সংগে এই সাব ইনসপেক্টর জড়িত ছিলেন এবং তিনিই এই গন্ডগোল বাঁধিয়েছেন। স্পেসিফিক দরখাস্ত করা সত্ত্বেও কোন ব্যবস্থা অবলম্বন করা হয় নি এবং উপরন্তু পুলিস উল্টো রিপোর্ট আপনার কাছে পাঠিয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এই বিষয়ে পুরোপুরি তদন্ত ক'রে এই সমস্ত দোষী এবং কুচক্রী অফিসারদের সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করবেন কিনা?

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় সদস্য যেকথা বললেন, তার ভেতরে না গিয়ে এইটুকু বলা যেতে পারে যে, সেই সাব-ইনসপেক্টর এখন আর সেখানে নেই।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** ওই সাব-ইনসপেক্টর এখনও ওখানে রয়েছেন এবং কমপ্লেন করা সত্ত্বেও, সাক্ষী দেওয়া সত্ত্বেও এস পি এবং এস ডি পি ও তার সম্বন্ধে কোন ব্যবস্থা অবলম্বন করেন নি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** সেই ব্যবস্থা আমরা করব। তবে আপনি দেখবেন নিজেদের লোকদের ভেতর এরকম মারামারি আর যেন না হয়।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** সরকারের একজন অনুগত সদস্য হিসেবে আমি নিশ্চয়ই এটা দেখব। তবে এটুকু অনুরোধ রাখছি যে, এইসব অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা দরকার।

### রানীগঞ্জ থানা এলাকায় দুর্বৃত্তদের অত্যাচার

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২।) **শ্রীনিতাইপদ সরকারঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্ধমান জেলার রানীগঞ্জ থানা এলাকায় সম্প্রতি দুর্বৃত্তদের অত্যাচার বৃদ্ধি পাইয়াছে এবং দুর্বৃত্তদের হাতে একজন আদিবাসী নিহত ও কয়েকজন আদিবাসী রমণী লাঞ্ছিত হইয়াছেন; এবং

(খ) অবগত থাকিলে, পুলিস এ সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) এরূপ কোন সংবাদ জানা নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রীনিতাইপদ সরকারঃ** আপনি কি জানেন, একটা দৈনিক সংবাদপত্রে এরকম সংবাদ প্রকাশিত হয়েছিল?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সংবাদপত্রের সংবাদ আমরা এখানে বিচার করছি না। তবে আপনি যটা জানতে চেয়েছিলেন সেরকম কিছু জানা নেই।

**শ্রীনিতাইপদ সরকারঃ** ওই রানীগঞ্জ এলাকায় একজন আদিবাসী নিহত হয়েছে, একথা ক সত্য?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** ১৬ই জানুয়ারি, ১৯৭৩ তারিখে একজন নিহত হয়েছিল যার নাম চ্ছে জীতেন বাউড়ি। তিনি আদিবাসী নন।

### রেলওয়ে মেটিরিয়াল চুরির দায়ে অভিযুক্ত পুলিস সুপার

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮০।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** স্বরাষ্ট্র (পুলিস) বভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ১৯৭১ সালে মুর্শিদাবাদের তদানীন্তন পুলিস সুপার রেলওয়ে মেটিরিয়ালস্ চুরির দায়ে অভিযুক্ত হইয়াছিলেন; এবং

(খ) সত্য হইলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা লইয়াছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** (ক) মুর্শিদাবাদের তদানীন্তন পুলিস সুপারিনটেনডেন্টসহ য়েকজন পুলিস অফিসারদের বিরুদ্ধে এ ধরনের অভিযোগ পাওয়া গিয়াছিল।

(খ) প্রাথমিক তদন্তের পর সংশ্লিষ্ট পুলিস অফিসারদের বিরুদ্ধে যথাযথ বিভাগীয় দন্ডের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** এখন কি সেই পুলিস অফিসার ব্যারাকপুর পুলিস ডিপার্টমেন্টে র্মরত? অর্থাৎ এখনও কি তিনি ঐখানে আছেন।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** এটা খোঁজ নিয়ে পরে জানাতে পারি।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** আপনি কি খোঁজ নিয়ে এই হাউসে জানাবেন।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** আপনি নোটিস দিন।

**চণ্ডীতলা থানা এলাকায় চুরি, ডাকাতি প্রভৃতি অপরাধ বৃদ্ধি**

***১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রীমহম্মদ সফিউল্লা:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, হুগলী জেলার চণ্ডীতলা থানা এলাকাধীন কয়েকটি অঞ্চলে সম্প্রতি চুতি, ডাকাতি, নারীধর্ষণ ও অন্যান্য অপরাধের সংখ্যা বৃদ্ধি পেয়েছে;

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা করেছেন; এবং

(গ) উক্ত থানা এলাকাধীন অঞ্চলে দাগী ও সমাজবিরোধীদের গ্রেপ্তার করার জন্য সরকারের নিকট কোন লিখিত আবেদন করা হয়েছে কিনা এবং হয়ে থাকলে, ঐরূপ আবেদন কয়টি পেয়েছেন এবং সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) এইরূপ অপরাধের সংখ্যা বৃদ্ধির খবর সরকারের জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই সম্পর্কে কয়েকটি আবেদন করা হয়েছে এবং প্রয়োজনানুরূপ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মন্ত্রিমহাশয়কে জানাতে চাই যে, মন্ত্রিমহাশয় যা বললেন তার সঙ্গে আমি এগ্রি করতে পারি না। আমার কাছে ১২টি স্পেসিফিক কেস আছে, আপনাকে আমি দিচ্ছি, আপনারা আগে হুগলি ডি আই বি-কে দূর ক'রে দিন। আমি ৬ মাস, এক বছর ধ'রে বলছি, ১২টি স্পেসিফিক কেস আমি দিয়েছি, আমি জানতে চাই কেন আপনাদের অফিসার আপনাদের ভুল তথ্য দিচ্ছে এবং এই হাউসকে বিভ্রান্ত করছে। এখানে প্রাণের প্রশ্ন, বাঁচার প্রশ্ন।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আপনি কোশ্চেন করুন, এটা রিকোয়েস্ট ফর অ্যাকশন।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আমি এই কথা জিজ্ঞাসা করছি যেটা আমি নিজে জানি, আমি যেটা নিজে অনুসন্ধান ক'রে দেখেছি যে আপনাদের অফিসার আপনাদের ভুল তথ্য দিচ্ছেন।

**Mr. Speaker:** Mr. Safiulla, what is your question? Please put your supplementary.

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, চণ্ডীতলায় অত্যন্ত লোমহর্ষণ ডাকাতি হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** নোটিস না দিলে বলতে পারবো না।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানেন, গত ৫ই জানুয়ারিতে একই বাড়িতে তিনবার ডাকাতি হয়েছে? সে বাড়িটি আমার বাড়ি থেকে কোয়াটার মাইল দূরে।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** এগুলি নোটিস দিলে আপনাকে জেনে বলতে পারি।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এটা সংবাদপত্রেও বেরিয়েছিল আপনি জানেন কি এবং আপনাকেত আমি নোটিস দিয়েছিলাম?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (নো রিপ্লাই।)

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, গ্রামে যে সমস্ত ডাকাতি হচ্ছে একই বাড়িতে দু'বার, কি তিন বার, এর কোন রাজনৈতিক কারণ আছে কিনা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** রাজনৈতিক কারণ আছে কি না তা স্পেসিফিক জানা নেই।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** এই সমস্ত ডাকাতির বিষয় আমি নিজে রেডিয়োগ্রাম পাঠিয়েছি সি আই-এর কাছে এবং সমাজবিরোধীদের, অ্যান্টি-সোসিয়ালদের, ধরবার জন্য আমি নিজে রেডিয়োগ্রাম পাঠিয়েছি এবং গ্রামে লোকেরা সমাজবিরোধীদের ধরবার জন্য দরখাস্ত করেছে আর আপনি এখানে বলছেন যে স্পেসিফিক নাম দিন তার পর ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আমি বলছি, আপনি ডাকাতি এবং গ্রামের নাম দিন আমি নিশ্চয়ই সংবাদ নিয়ে ব্যবস্থা অবলম্বন করবো।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আমি দাগী আসামীদের ধরবার জন্য লিখিতভাবে এস পি কে, এস ডি পি ও-কে, এস আই-কে, সি আই-কে ও সি-কে—সকলকে জানিয়েছি। আমি নিজে একজন দায়িত্বপূর্ণ সদস্য হিসাবে লিখিতভাবে জানিয়েছি, কিন্তু তবুও তাদের এখন পর্যন্ত ধরা হয় নি।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আপনি সমস্ত কিছু লিখে আমাকে দিন, আমি সিরিয়াসলি সব দেখবো।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** আমার অভিযোগ যদি সত্য প্রমাণিত হয়, তা হ'লে আপনি কি কঠোর ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** প্রমাণসাপেক্ষে নিশ্চয়ই কঠোর ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীজ্যোতির্ময় মজুমদার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য যে প্রশ্ন রেখেছিলেন তাতে মন্ত্রিমহাশয় বলছেন বারবার যে নোটিস দিন। আমি বলতে চাই যে, উনিত স্পেসিফিক প্রশ্ন করেছিলেন, তবুও নোটিস চেয়ে মন্ত্রিমহাশয় প্রশ্নটাকে বাইপাস কেন করছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** যাতে ঠিকভাবে জিনিসটাকে এক্সপোজ করা যায় সেইজন্য আমি নোটিস চেয়েছি, ঘটনাকে চাপা দেওয়ার জন্য নয়।

[2-20—2-30 p.m.]

**শ্রীজ্যোতির্ময় মজুমদার:** স্পীকার মহাশয় আপনি একবার প্রশ্নটা পড়ে দেখুন, এতে আছে--সরকার কি অবগত আছে যে, হুগলি জেলার চণ্ডীতলা থানা এলাকাধীন কয়েকটি অঞ্চলে সম্প্রতি চুরি, ডাকাতি, নারীধর্ষণ ও অন্যান্য অপরাধের সংখ্যা বৃদ্ধি পেয়েছে? এখানে দাঁড়িয়ে বলুন হ্যাঁ, কিংবা না।

**Mr. Speaker:** Mr. Mojumdar, the question is to the effect that সরকার কি অবগত আছেন যে, হুগলি জেলার চণ্ডীতলা থানা এলাকাধীন কয়কটি অঞ্চলে সম্প্রতি চুরি, ডাকাতি, নারীধর্ষণ ও অন্যান্য অপরাধের সংখ্যা বৃদ্ধি পেয়েছে? তার উত্তর হচ্ছে —এই রকম অপরাধ বৃদ্ধির খবর সরকারের জানা নাই। সেই সংখ্যা বৃদ্ধির ব্যাপারে ইন রিলেশন টু প্রিভিয়াস ইয়ারস্ বলতে হয়,
Whether the number has increased in relation to the previous years, or some other year.
স্পেসিফিক সেটা বলা হয় নি, আর যদি বলা হত, এই থানায় এই কয়টি ডাকাতি হয়েছে, সেই সম্পর্কে আসামীদের এখন পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে কিনা, তা হ'লে স্পেসিফিক্যালি বলতে পারতেন, গ্রেপ্তার করা হয়েছে কি হয় নি। স্পেসিফিক কোশ্চেনটা যদি এভাবে হ'ত যে, এফ আই আর-এতে যে নামগুলি গিয়েছে, এই থানায় পর পর যে ডাকাতিগুলি হয়েছে তার সম্পর্কে, তাদের গ্রেপ্তার করা হয়েছে কিনা, তা হ'লে স্পেসিফিক অ্যানসার হ'ত, কিন্তু সেভাবে হয় নি, So, no question of privilege is involved in it.

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** এম এল এ-দের কাছ থেকে পাওয়া দরখাস্তগুলির বেশির ভাগ এখানে রাখা হয়েছে এবং যত্নের সংগে তাঁদের অভিযোগের ভিত্তিতে তদন্ত করা হয়েছে। চণ্ডীতলা থানার এম এল এ যে দরখাস্ত করেছেন, তার পরিপ্রেক্ষিতে ৫ ব্যক্তিকে মিসা করা হয়েছে এবং ৮ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লা:** পুলিসে ডাইরি নেয় না।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামী:** এই প্রশ্ন নিয়ে যে বিতর্ক হচ্ছে, আমি মনে করি মাননীয় সদস্য-বৃন্দ এ সম্বন্ধে অত্যন্ত ওয়াকিবহাল, অত্যন্ত চিন্তিত এবং উদ্বিগ্ন, মাননীয় মন্ত্রিমহাশয় যা বলছেন পুলিসের রিপোর্টের ভিত্তিতে বলছেন, এই রিপোর্ট ঠিকমত হচ্ছে না, কিছু কিছু

মিসগাইড হচ্ছে, এই জাতীয় ঘটনায় যথেষ্ট উদ্বেগের কারণ আছে। তাই মাননীয় মন্ত্রিমহাশয় এই জাতীয় প্রশ্ন পেলে পর তিনি কি যথেষ্ট এবং যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার আশ্বাস দেবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** যেটা বলছেন ভুল দেওয়া হয়েছে, আমি নিশ্চয়ই সেটা তদন্ত ক'রে দেখব, এটা ভুল না সঠিক।

**মুর্শিদাবাদ জেলায় চুরি-ডাকাতি**

*১৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় ১৯৭১ ও ১৯৭২ সালে চুরি ও ডাকাতির সংখ্যা কত; এবং

(খ) ঐ জেলায় চুরি ও ডাকাতির সংখ্যা কমানোর জন্য সরকার কি ব্যবস্থা করেছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) (১) **চুরি**

১৯৭১—২,২৪৪

১৯৭২—২৩৬৯

(২) **ডাকাতি**

১৯৭১—১০৬

১৯৭২— ৮৯

(খ) (১) ৯৩ জন দুষ্কৃতকারী এবং সমাজবিরোধীকে "আভ্যন্তরীণ নিরাপত্তা আইনে" (মিসা) আটক করা হইয়াছে।

(২) নির্দিষ্ট অভিযোগে প্রচুর সংখ্যক দুষ্কৃতিকারীকে গ্রেপ্তার ও আদালতে অভিযুক্ত করা হইয়াছে।

(৩) উপদ্রুত এলাকাগুলিতে ডাকাতি প্রতিরোধ ক্যাম্প খোলা হইয়াছে এবং পর্যাপ্ত পরিমাণে প্রহরা ও হানাদারী ব্যবস্থা করা হইতেছে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মন্ত্রিমহাশয় জানাবেন কি সেই প্রচুর সংখ্যাটি কত?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** একজাক্টলি সংখ্যাটি আমার জানা নাই। আপনি জানতে চাইলে নোটিস দিবেন।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** এই যে উপদ্রুত এলাকায় ডাকাতি প্রতিরোধের জন্য ক্যাম্প খোলা হয়েছে বললেন, তার সংখ্যা কত এবং কোথায় কোথায় ক্যাম্পগুলো অবস্থিত জানাবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** তা বলতে পারবো না। তবে যথেষ্ট প্রহরার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** আরো অধিক সংখ্যক ক্যাম্প খোলার প্রস্তাব সেখানে আছে কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আপনি তেমন কোন প্রস্তাব দিলে সেটা বিবেচনা করা হবে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মুর্শিদাবাদ সীমান্ত এলাকায় অবস্থিত ব'লে সেখানে চুরি, ডাকাতি দিন দিন বেড়ে যাচ্ছে। আগে যেখানে লোকসংখ্যা ছিল ১৪ লক্ষ, এখন হয়েছে ২৯ লক্ষ। এই অবস্থায় বর্তমানে থানায় যে স্টাফ আছে তাদের পক্ষে সর্বদিক সামাল দেওয়া অসম্ভব হয়ে পড়েছে। এ বিষয়ে মন্ত্রিমহাশয় কি মনে করেন না এটা তাদের সাধ্যের বাইরে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** এই ধরনের সংবাদ আমাদের কাছে এসেছে, আমরা সেটা বিচার-বিবেচনা ক'রে দেখছি।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** এই থানার স্টাফ কি বাড়ানো হবে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** আমরা চেষ্টা করবো। এখনো কোন সিদ্ধান্ত হয় নি।

## রানাঘাট থানা এলাকায় চুরি-ডাকাতি

***১৮৬**। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১লা সেপ্টেম্বর, ১৯৭২ হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত রানাঘাট থানার অন্তর্গত এলাকাতে মোট কয়টি (১) ডাকাতি, (২) চুরি ও (৩) রাহাজানির ঘটনা সংঘটিত হইয়াছে;

(খ) উক্ত ঘটনার মধ্যে কয়টি (১) থানার এক মাইলের মধ্যে, (২) দিনের বেলায়, (৩) সন্ধ্যা-বেলায় এবং (৪) রাত্রিবেলায় সংঘটিত হইয়াছে;

(গ) এইসব ঘটনার কোন্‌টিতে কত টাকার সম্পদ লুণ্ঠিত হইয়াছে; এবং

(ঘ) উক্ত কোন্ ঘটনা সম্বন্ধে সরকার কি কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক)

(১) ডাকাতি—৪

(২) চুরি—১৯২

(৩) রাহাজানি ৪

(খ)

(১) একটি রাহাজানি।

(২) তিনটি চুরি

(৩) একটি ডাকাতি ও নয়টি চুরি

(৪) এছাড়া সবগুলি রাত্রি বেলায়।

(গ)

(১) ডাকাতি ৭৮,৭৭৫ টাকা।

(২) চুরি ১৬,০২০ টাকা প্রায়।

(৩) রাহাজানি ২,১৫০ টাকা।

(ঘ) ডাকাতি কেসে ২৯ জন, চুরি কেসে ৩৯ জন, এবং রাহাজানি কেসে ৯ জনকে ধরা হইয়াছে। প্রত্যেক গ্রামে প্রতিরোধ বাহিনী গঠন করা হইয়াছে। পুলিসী প্রহরার ব্যবস্থা করা হইয়াছে ও ক্যাম্প খোলা হইয়াছে।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** এই যে চুরি ডাকাতি যেখানে হয়ে গেল দিনের বেলায়, থানা এক মাইলের মধ্যে পুলিস ইচ্ছে করলে এই ডাকাতদের হাতেনাতে ধরতে পারতো এবং টাকাকড়ি সব উদ্ধার করতে পারতো, এ সম্বন্ধে কি তাঁর কোন খবর আছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** না।

**শ্রীনরেশচন্দ্র চাকী:** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, মাননীয় সদস্য সফিউল্লা সাহেব ও গণেশবাবু যেসব অভিযোগ করেছেন আমিও তাই বলছি, মন্ত্রিমহাশয় সব কিছু পুলিসের উপর নির্ভর করে এই সব কথা বলছেন। আমি দৃঢ়তার সঙ্গে বলছি, পুলিস অধিকাংশ ক্ষেত্রে মন্ত্রীদের ভুল তথ্য সরবরাহ করে থাকে। আমি জানতে চাই যে সমস্ত পুলিস অফিসার নিজেদের অপরাধ ঢাকবার জন্য অন্যের ঘাড়ে দোষ চাপিয়ে আপনাদের মিসলেড করে এই জনপ্রিয় সরকারের সুনাম নষ্ট করবার জন্য চেষ্টা করছেন। তাদের সম্বন্ধে আপনি কি ব্যবস্থা অবলম্বন করবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** দায়িত্ব নিয়ে নির্দিষ্ট অভিযোগ আনলে আমি তদন্ত ক'রে আইনানুযায়ী ব্যবস্থা অবলম্বন করবো।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** আমি পরিষ্কার ভাবে জানাচ্ছি এবং দায়িত্ব সহকারে বলছি, আপনি যে চুরি, ডাকাতির ঘটনার সংখ্যা দিলেন, তার চেয়েও বেশি ঘটনা ঘটে। আমি দৃঢ়তার সঙ্গে বলছি, কোন কোন থানার স্টাফ, সাব-ইনসপেক্টর—এই সব ঘটনার সঙ্গে জড়িত আছেন। একথা আপনি জানেন কি? আমি স্পেসিফিক ঘটনা দিতে পারি।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** এই রকম স্পেসিফিক অভিযোগ আমার কাছে নাই। আপনি দিলে ব্যবস্থা করবো।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** এরকম কোন ঘটনার কথা আপনি কি বলতে পারবেন যেখানে দিনের বেলায় ডাকাতি হয়েছে এবং সবচেয়ে বেশি টাকা লুণ্ঠিত হয়েছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** তেমন স্পেসিফিক ঘটনার বিষয় জানতে পারলে বলবো।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** থানা থেকে কোয়ার্টার মাইল দূরে দিনের বেলা একটার সময় এক সাংঘাতিক ডাকাতি হয়, ৭৮,৯৮২ টাকা লুণ্ঠিত হয়, এই রকম ঘটনা সম্পর্কে থানাকে ইনফরমেশন দেওয়া সত্ত্বেও কোন পুলিস এল না বা ডাকাতদলকে চেস করলো না। পুলিস একটু চেষ্টা করলে ঐ ডাকাতদের হাতেনাতে ধরতে পারতো ও সমস্ত টাকা উদ্ধার করা সম্ভব হতো। এসম্বন্ধে আপনি কিছু জানেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** না।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** নদীয়া জেলায় চুরি-ডাকাতি ভীষণভাবে বেড়ে গেছে। বহু অভিযোগ নেওয়া হয় না, ওখানে অরবিন্দ মণ্ডল ছিলেন ভারপ্রাপ্ত। থানার পুলিসরা একটা ভিসিয়াস সার্কল তৈরি ক'রে ফেলেছে। চুরি-ডাকাতির সংখ্যা ক্রমেই বেড়ে চলেছে ঐ অফিসার আসার পর থেকে। এ সম্বন্ধে তথ্যাদি দিয়ে আপনাকে জানালে কি যথাবিহিত ব্যবস্থা তার বিরুদ্ধে অবলম্বন করতে আপনি রাজী আছেন?

[2-30—2-40 p.m.]

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** তদন্ত সাপেক্ষে প্রয়োজনীয় শাস্তি দেবো।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মন্ত্রিমহাশয়ের কি জানা আছে নদিয়া জেলায় যে এইসব ঘটনা ঘটছে তার পিছনে বহু রাজনৈতিক নেতাদের হাত আছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** জানা নেই।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** মাননীয় সদস্য যে অভিযোগ করছেন তিনি বললেন কোয়ার্টার মাইলের মধ্যে ৭৮ হাজার টাকা ডাকাতি হয়েছে। অথচ মন্ত্রী বললেন, তাঁর দপ্তরে এই খবর নেই। কাজেই এই ব্যাপারে কি যথোপযুক্ত ব্যবস্থা নেবেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** নিশ্চয়।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন, সংবাদপত্রে বেরিয়েছে, একজন পুলিস আর একজন পুলিসকে গুলি ক'রে মেরে ফেলেছিল? এই সম্পর্কে আপনার কাছে কি কোন খবর আছে?

**Mr. Speaker:** This is completely a different matter and not arising out of this question.

**শ্রীশচীনন্দন সাউঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, এখনও মিসায় ধরা হচ্ছে কি না?

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় সদস্য যে ডাকাতির অভিযোগ করেছেন সে সম্পর্কে কত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে? টাকা উদ্ধার করা হয়েছে কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** ওই কেসের জন্য প্রায় ১৫ জন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। টাকা এখনও উদ্ধার করা যায় নি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** কালিনারায়ণপুর স্টেশনের কাছে বহু টাকা দিনের বেলা ডাকাতি করা হয়েছে—এটা কি জানেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** দিনের বেলা চুরি, ডাকাতির কথা জিজ্ঞাসা করা হচ্ছে, এতে নোটিস চাই।

**শ্রীনরেশচন্দ্র চাকীঃ** রানাঘাটে মোট কতগুলো চুরি, ডাকাতির ঘটনা ঘটেছে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** একটা রাহাজানি, তিনটে চুরি, একটা ডাকাতি এবং ৯টা চুরি। এছাড়া এসবগুলো দিনের বেলা নয়, রাত্রিবেলায়।

**Mr. Speaker:** *187, *189 and *191 Held over.

## STARRED QUESTIONS
### (to which written answers were laid on the Table)

### কলিকাতা কর্পোরেশনের শ্রমিক কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডের টাকা

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৫।) **শ্রীনিতাইপদ সরকারঃ** মিউনিসিপ্যাল সার্ভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, কলিকাতা কর্পোরেশনের শ্রমিক কর্মচারীদের জমা-দেওয়া প্রভিডেন্ট ফান্ডের টাকা যথাস্থানে জমা পড়িতেছে না; এবং

(খ) সত্য হইলে, ইহার কারণ কি?

**পৌরকার্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ, সরকার অবগত আছেন।

(খ) কোলকাতা কর্পোরেশনের আয় কমে বছরে প্রায় ৪ কোটি টাকা ঘাটতির জন্য কর্পোরেশনের পক্ষে শ্রমিক কর্মচারীদের প্রভিডেন্ট ফান্ডে টাকা জমা দিতে দেরি হচ্ছে।

### কামারপুকুর-বদনগঞ্জ রাস্তা

*৩২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৭।) **শ্রীমদনমোহন মেদ্দাঃ** পূর্ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলী জেলার গোঘাট থানার অন্তর্গত কামারপুকুর থেকে বদনগঞ্জ পর্যন্ত রাস্তাটির কাজ অসমাপ্ত অবস্থায় পড়ে থাকার কারণ কি;

(খ) ঐ রাস্তাটি নির্মাণের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে এবং মঞ্জুরীকৃত টাকার কত টাকা খরচ করা হয়েছে; এবং

(গ) রাস্তাটির কাজ কবে নাগাত সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) কামারপুকুর-বদনগঞ্জ-কয়াপৎ রাস্তায় কাজ চলছে; অসমাপ্ত অবস্থায় পড়ে নেই।

(খ) সম্পূর্ণ রাস্তার জন্য ১১,৭০,০০০ টাকা মঞ্জুর হয়েছে এবং এ পর্যন্ত ২,৫০,০০০ টাকা খরচ হয়েছে।

(গ) ১৯৭৪ সালে।

### বালীরঘাটে ব্রিজ দুর্ঘটনা

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭১।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** পূর্ত বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন গত ২৭এ ডিসেম্বর মুর্শিদাবাদ জেলায় ইসলামপুর বালীরঘাটে ব্রিজ ভেঙ্গে পড়ায় দুর্ঘটনায় দুইজন শ্রমিকের সলিলসমাধি হয়েছে; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ব্রীজ মেরামতের ব্যবস্থা করা হচ্ছে এবং একটি পাকা ব্রীজ নির্মাণের পরিকল্পনা বিবেচনাধীন আছে।

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the Table)

### মুর্শিদাবাদ জেলায় 'লোন আন্ডার বি এস এ আই' স্কীম

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১।) **শ্রীশঙ্করদাস পালঃ** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'লোন আন্ডার বি এস এ আই' স্কীমে মুর্শিদাবাদ জেলায় ১৯৭২-৭৩ সালে সরকার কর্তৃক কত টাকা মঞ্জুর করা হইয়াছে;

(খ) জেলা সমাহর্তা ঐ নির্দিষ্ট সনে উক্ত খাতে মোট কত পরিমাণ টাকার জন্য মঞ্জুরী চাহিয়াছিলেন;

(গ) চাহিদা অনুযায়ী টাকা দেওয়া হইয়াছে কিনা এবং না হইলে, তাহার কারণ কি; এবং

(ঘ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন?

**কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) জিলা সমাহর্তাকে ৮৫,০০০ টাকা এবং জিলা শিল্পাধিকারিককে ১৯,০০০ টাকা, মোট ১,০৪,০০০ টাকা।

(খ) ৩,৫৬,০০০ টাকা।

(গ) না। নির্দিষ্ট খাতে পর্যাপ্ত পরিমাণ ব্যয়বরাদ্দের অভাব।

(ঘ) এই বৎসর অন্যান্য খাতের বরাদ্দের সম্ভাব্য উদ্বৃত্ত হইতে কিছু পরিমাণ টাকা উক্ত ঋণ বাবত দেওয়া যায় কিনা তাহা পরীক্ষা করিয়া দেখা হইতেছে।

### পশ্চিমবাংলায় চা-বাগিচা

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬৯।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ-পূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবাংলায় চা-বাগিচার কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকিলে, ১৯৭৩ সালের ৩১এ জানুয়ারী তারিখে জেলাভিত্তিতে—

(১) বাগিচার সংখ্যা;

(২) মোট জমির পরিমাণ;

(৩) আবাদী জমির পরিমাণ; ও

(৪) কর্মে নিযুক্ত শ্রমিকসংখ্যা?

শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ (ক) হ্যাঁ।

(খ) (১) টি বোর্ড হইতে প্রাপ্ত হিসাব অনুযায়ী মোট বাগিচার সংখ্যা ২৯০টি। জেলাভিত্তিক হিসাব নিম্নরূপঃ

| জেলা | | | বাগিচার সংখ্যা |
|---|---|---|---|
| দার্জিলিং | ... | ... | ১৩৭ |
| জলপাইগুড়ি | .. | . | ১৫১ |
| পশ্চিম দিনাজপুর | ... | .. | ১ |
| কোচবিহার | ... | .. | ১ |

(২) ২৮৫,০০০ একর। জেলাভিত্তিক হিসাব নাই।

(৩) ২১৭,১১৩ একর। জেলাভিত্তিক হিসাব নাই।

(৪) ১৯৫১ সালের বাগিচা শ্রমিক আইনের (প্ল্যান্টেশন লেবার অ্যাক্ট, ১৯৫১) আওতায় ১৯৭২ সালের দাখিল করা ২৬৬টি বাগিচা সম্পর্কিত রিটার্ন (১৯৭১ সালের) অনুযায়ী শ্রমিক-সংখ্যা ২২৮,৪১৮ জন। জেলাভিত্তিক হিসাব নাই।

## আদায়ীকৃত আবগারী শুল্ক

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৩।) **শ্রীবলাইলাল শেঠঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭২-৭৩ সালে (জানুয়ারী মাস পর্যন্ত) কত টাকা আবগারী শুল্কে আদায় হইয়াছে;

(খ) কত টাকা কোন্ কোন্ জেলায় বাকি আছে; এবং

(গ) বাকি থাকার কারণ কি?

**আবগারী বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) পশ্চিমবঙ্গে ১৯৭২-৭৩ সালে জানুয়ারী মাস পর্যন্ত আদায়ীকৃত আবগারী শুল্কের পরিমাণ এখনও পাওয়া যায় নাই। উক্ত সালের ডিসেম্বর মাস পর্যন্ত আদায়ীকৃত আবগারী শুল্কের পরিমাণ হইল চৌদ্দ কোটি চৌত্রিশ লক্ষ কুড়ি হাজার আট শত পঁচিশ টাকা।

(খ) ও (গ) আবগারী শুল্কে সাধারণতঃ প্রাথমিক স্তরেই আদায় করা হয় এবং অনাদায়ী থাকার সম্ভাবনা কম। তবে কোন কোন ক্ষেত্রে লাইসেন্স ফি সাময়িকভাবে বাকি পড়ে। সেইসব ক্ষেত্রে কোন জেলায় কত টাকা বাকি আছে তৎসম্বন্ধীয় তথ্য আবগারী বিভাগে নাই। জেলা অফিসগুলিতে উক্ত তথ্য জানাইবার জন্য লেখা হইতেছে। জেলা অফিস হইতে উক্ত তথ্য পাওয়া গেলে জানানো হইবে।

## বন বিভাগের করণিক

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৩।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলান্তর্গত বন বিভাগের করণিকদের নিজ নিজ জেলায় বা নিকটবর্তী জেলায় স্থায়িভাবে রাখার কোন প্রস্তাব আছে কি?

**বনবিভাগের মন্ত্রিমহাশয়ঃ** নাই।

**সমুদ্র বেলাভূমিতে ঝাউগাছের অরণ্য সৃষ্টি**

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭০১।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সমুদ্রের ধারে বেলাভূমিতে ঝাউগাছের অরণ্য সৃষ্টি করা হইতেছে;

(খ) সত্য হইলে, গত দুই বৎসরে কোন্ কোন্ জেলায় কত একর স্থানে ঝাউগাছের অরণ্য সৃষ্টি করা হইয়াছে এবং এইগুলি কোথায় কোথায় অবস্থিত; এবং

(গ) জেলার অন্যান্য ঊষর ও বালুকাময় স্থানে ঝাউবন সৃষ্টির কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ২৪-পরগনা ও মেদিনীপুর জেলায় ১৯৭১ এবং ১৯৭২ সালে যে ঝাউগাছের অরণ্য সৃষ্টি করা হয়েছে, তার পরিমাপ নিম্নরূপঃ

(১) ২৪-পরগনা জেলায় নারিকেল চারার সঙ্গে লাগানো ঝাউগাছের অরণ্য;

| | | | একর |
|---|---|---|---|
| বকখালি | ... | ... | ৩৬৩·৭৫ |
| ধানচি | ... | ... | ১৫৬·২৫ |
| পাতিবোনিয়া | ... | ... | ২৭৫·০০ |
| ঝিলা | ... | ... | ১৫৩·০০ |
| পিরখালি | ... | ... | ৫২·৫০ |

(২) মেদিনীপুর;

| | | | |
|---|---|---|---|
| কন্টাই রেঞ্জ | ... | ... | ১৭৩·৫০ |

(গ) ২৪-পরগনা জেলার সুন্দরবন এলাকায় এবং মেদিনীপুর জেলার কণ্টাই রেঞ্জে ঝাউবন সৃষ্টির পরিকল্পনা আছে।

**বেহালা মিউনিসিপ্যাল এলাকায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ**

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৭।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তীঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেহালা মিউনিসিপ্যাল এলাকায় বেকারদের নামের তালিকাভুক্ত করার জন্য একটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কোন্ কোন্ এলাকা এই এক্সচেঞ্জের অন্তর্ভুক্ত হইবে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৬৭ হইতে ১৯৭০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত বেকারের সংখ্যা**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৯।) **শ্রীবলাইলাল শেঠঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী ১৯৬৭ সাল হইতে ১৯৭০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত বেকারের সংখ্যা কত ছিল; এবং

(খ) উক্ত সময়ের মধ্যে কত জনের কর্মচ্যুতি ঘটেছিল?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সরকারী হিসাব অনুযায়ী ১৯৬৭ সাল হইতে ১৯৭০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত। পশ্চিমবঙ্গে জাতীয় কর্মসংস্থান কেন্দ্রগুলিতে রেজেস্ট্রীকৃত কর্মপ্রার্থীর সংখ্যা নিম্নরূপঃ

| তারিখ | | | সংখ্যা |
|---|---|---|---|
| ৩১-১২-৬৭ | ... | ... | ৪৪৫,৬৭৩ |
| ৩১-১২-৬৮ | ... | ... | ৪৪৪,৮১৩ |
| ৩১-১২-৬৯ | ... | ... | ৪৯৯,৬০১ |
| ২৮-২-৭০ | ... | ... | ৫১৮,৫৬৪ |

(খ) উক্ত সময়ের মধ্যে ৯৫,৭৫১ জনের কর্মচ্যুতি ঘটেছিল।

**রানাঘাট পৌরসভার শ্রমিক-কর্মচারীদের ধর্মঘট**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৩।) **শ্রীনরেশচন্দ্র চাকীঃ** মিউনিসিপ্যাল সার্ভিসেস বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রানাঘাট পৌরসভাতে কয়েকমাস পূর্বে যে শ্রমিক-কর্মচারী ধর্মঘট হইয়াছিল তাহা কিভাবে এবং কাহাদের মধ্যস্থতায় মীমাংসা হইয়াছিল;

(খ) ইহা কি সত্য যে, বর্তমানে ঐ শ্রমিক-কর্মচারিগণ পুনরায় ধর্মঘটের নোটিশ দিয়াছেন;

(গ) সত্য হইলে, এইরূপ নোটিশের কারণ কি; এবং

(ঘ) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**মিউনিসিপ্যাল সার্ভিসেস বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) গত জুলাই মাসে রানাঘাট পৌরসভাতে যে শ্রমিক-কর্মচারী ধর্মঘট হইয়াছিল, তাহা ঐ অঞ্চলের বিধানসভার সদস্য শ্রীনরেশচন্দ্র চাকী মহাশয় ও কয়েকজন স্থানীয় গণমান্য ব্যক্তিদের মধ্যস্থতায় নিম্নলিখিতরূপে মীমাংসা হইয়াছিলঃ

(১) হরিজন ও চতুর্থ শ্রেণীর কর্মচারিগণ প্রত্যেকে দশ টাকা করিয়া ও তৃতীয় শ্রেণীর কর্মচারীরা প্রত্যেকে কুড়ি টাকা করিয়া মানদেয় পাইবেন।

(২) সকল শ্রেণীর কর্মচারী ধর্মঘটকালীন বেতন ও ভাতা পাইবেন, কিন্তু জমা কাজ অতিরিক্ত পারিশ্রমিক ছাড়া তুলিয়া দিতে হইবে।

(৩) কাহারও বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা লওয়া চলিবে না।

(৪) পৌরসভার এক্সিকিউটিভ অফিসার ২৯-৪-৭২ তারিখে প্রত্যেক স্থায়ী কর্মচারীকে এককালীন তিনটি বাৎসরিক বেতনবৃদ্ধি মঞ্জুর করিয়া প্রস্তাব গ্রহণ করিয়াছিলেন; কিন্তু উক্ত প্রস্তাব অসংগত বিবেচনায় নদীয়ার জেলাশাসক বংগীয় পৌর আইনের (বি এম অ্যাক্ট) ৫৪৪(২) ধারাবলে সাময়িকভাবে কার্যকর না করার আদেশ দিয়াছিলেন। এই মীমাংসায় স্থির হয় যে, কর্মচারীরা উক্ত বিষয়ে সরকারের চূড়ান্ত সিদ্ধান্তের জন্য অপেক্ষা করিবেন এবং ঐ সিদ্ধান্ত জানার পর উভয় পক্ষই আইন-সংগত ব্যবস্থা গ্রহণ করিতে পারিবেন।

(খ) হ্যাঁ, তবে ঐ নোটিশে ধর্মঘট সহ বিভিন্ন ধরনের আন্দোলনের উল্লেখ আছে।

(গ) এক্সিকিউটিভ অফিসার কর্তৃক ২৯-৪-৭২ তারিখে গৃহীত প্রস্তাবগুলি সম্পূর্ণরূপে কার্যকর করা, গ্র্যাচুইটি প্রদান ইত্যাদি কয়েকটি দাবীর ভিত্তিতে নোটিশ দেওয়া হইয়াছে।

(ঘ) পৌরসভার এক্সিকিউটিভ অফিসার ও জেলাশাসকের নিকট হইতে প্রয়োজনীয় রিপোর্ট চাওয়া হইয়াছে। ঐ রিপোর্টের পরিপ্রেক্ষিতে সরকারের যাহা করণীয় তাহার সম্বন্ধে বিচার করিয়া উপযুক্ত ব্যবস্থা লওয়া হইবে।

### বাঁকুড়ায় বৃক্ষ রোপণ

**৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৬২০।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ১৯৭১-৭২ এবং ১৯৭২-৭৩ সালে (জানুয়ারী পর্যন্ত) কত একর জমিতে বৃক্ষ রোপণ করা হয়েছে এবং তাহার জন্য কত লোক নিযুক্ত করা হয়েছে; এবং

(খ) ঐ লোকদের দৈনিক বেতন কত?

**বন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বাঁকুড়া জেলায় ১৯৭১-৭২ সালে ২,০০০ একর জমিতে বৃক্ষরোপণ করা হয় এবং ১৯৭২-৭৩ সালে ৩,৮০০ একর জমিতে বৃক্ষ রোপণ করা হইতেছে। ১৯৭১-৭২ সালে ০·৭৬ লক্ষ শ্রম-দিবসের কর্মসংস্থান হয় এবং ১৯৭২-৭৩ সালে (জানুয়ারী পর্যন্ত) ৪·২২ লক্ষ শ্রম-দিবসের কর্মসংস্থান হয়।

(খ) ২·৫০ টাকা।

### যক্ষ্মারোগীর সংখ্যা

**৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৬।) **শ্রীললিতমোহন গায়েনঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী বর্তমানে পশ্চিমবাংলায় মোট যক্ষ্মারোগীর সংখ্যা কত,

(খ) তন্মধ্যে ১৫ বৎসরের নিম্নে রোগীর সংখ্যা কত; এবং

(গ) বিভিন্ন যক্ষ্মা হাসপাতালের পরিচালনা ও সাহায্য বাবত সরকারের বৎসরে মোট কত টাকা খরচ হয়?

**স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) আনুমানিক ৭ লক্ষের উপর।

(খ) সঠিক তথ্য জানা নেই।

(গ) আনুমানিক ১ কোটি ৪৯ লক্ষ টাকা।

### খরাক্লিষ্ট কৃষকদের সাহায্যের জন্য বিভিন্ন প্রকারের ঋণ

**৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ৩৩১।) **শ্রীনিতাইপদ সরকারঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে, বিগত বৎসরের খরাজনিত পরিস্থিতিতে কৃষকদের সাহায্যের জন্য সরকার বিভিন্ন প্রকার ঋণ মঞ্জুর করিয়াছেন; এবং

(খ) সত্য হইলে, কি কি ধরনের ঋণ কোন্ জেলার জন্য কত মঞ্জুর করা হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) যতদূর জানা আছে বিগত বৎসর অর্থাৎ ১৯৭১-৭২ সালে খরার জন্য কোন জেলা হইতে কৃষি ঋণ বাবত কোন চাহিদা না থাকায় এই বিভাগ হইতে কোন কৃষি ঋণ দেওয়া হয় নাই, তবে ১৯৭২-৭৩ সালে খরা পরিস্থিতির মোকাবিলার জন্য সার বীজ ও কীটনাশক ঔষধ ক্রয়ের জন্য ঋণ বাবত কেন্দ্র হইতে ৭ কোটি টাকা পাওয়া গিয়াছে। এ পর্যন্ত সার ক্রয় বাবত ৪·৫৯ কোটি, বীজ ক্রয় বাবত ১·০৭ কোটি এবং কীটনাশক ঔষধ বাবত

ঋণ বিভাগ মারফত বীজ ক্রয়ের জন্য কৃষি ঋণ (গ্রুপ) হিসাবে এবং ১৫ লক্ষ টাকা তুঁত চাষীদের সাহায্য বাবত কুটীর ও ক্ষুদ্রশিল্প বিভাগ মারফত দেওয়া হইয়াছে। বলদ ক্রয় ঋণ এবং অগভীর নলকূপ বাবত ঋণ যথাক্রমে ৪৩ লক্ষ এবং ৬ ৭৬ কোটি টাকা দেওয়া হইয়াছে।

(খ) জেলা ভিত্তিক বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত করা হইল।

## Calling Attention to Matter of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Commerce and Industries Department will please make a statement on the subject of theft of lakhs of rupees worth of materials and sugar from State-controlled Ahmedpur Sugar Mill in Birbhum—Attention called by Shri Sukumar Bandyopadhyay, Shri Kashinath Misra and Shri Abdul Bari Biswas on the 27th February, 1973.

**Dr. Gopal Das Nag:** With your permission, Sir, with reference to the Calling Attention notice on the subject of theft of materials and sugar worth of about 25 lakhs and one lakh of rupees, respectively, from State-controlled Ahmedpur Sugar Mill situated in the district of Birbhum, I would make the following statement:

In terms of the mortgage deed executed between the State and National Sugar Mill Ltd., (in liquidation), the State Government took over possession of all the assets of its factory at Ahmedpur on 16/2/65 through the District Magistrate, Birbhum. Immediate police arrangement was also made for guarding the properties of the Mill. The District Magistrate, Birbhum, is the local custodian of the properties of the factory. The Government have no information about theft of sugar worth of rupees one lakh from the factory at Ahmedpur. The Government, have, however, come to know from a report submitted by the Director of Industries, West Bengal, that there have been some cases of pilferage/damage of the property of sugar mill at Ahmedpur. Some of its stolen components have been seized by the police which are now lying in different neighbouring police-stations. Necessary instructions have also been issued to the District Magistrate, Birbhum, to take immediate steps in consultation with the S.P., Birbhum, and Director of Industries, West Bengal, to recover stolen properties of the Mill as may still be floating around. The District Magistrate, Birbhum, has been directed to tighten up the security measures at the Mill area by strengthening police personnel and also by improving lighting arrangement at factory area at Ahmedpur. The expert team from the National Sugar Institute, Kanpur, after visiting sugar factory at Ahmedpur has submitted a report in connection with the proposal for re-starting the Mill which is now under consideration of the Government.

**Mr. Speaker:** I have received 7 notices of Calling Attention on the following subject, namely:—

(1) Destruction of food by fire at Shalbani Bazar in Midnapore district on 28th February, 1973—from Shri Kashinath Misra, Shri Asamanja De, Shri Narayan Bhattacharya, Shri Sukumar Bandyopadhyay, Shri Abdul Bari Biswas, Shri Sarat Chandra Das and Shri Adya Charan Dutta;

(2) Declared stay-in strike by sixty camp employees and others at Esplanade East from 1st March 1973 for 10 days—from Shri Asamanja De, Shri Narayan Bhattacharya, Shri Kashinath Misra, Shri Sukumar Bandyopadhyay, Shri Sarat Chandra Das and Shri Abdul Bari Biswas;

(3) Fasting of college teachers of Dinabandhu Andrews College, Ganja, from 2nd March, 1973—from Shri Asamanja De, Shri Kashinath Misra, Shri Sukumar Bandyopadhyay, Shri Abdul Bari Biswas and Shri Narayan Bhattacharya;

(4) Construction of an office building at Bhagabangola Block-II in Murshidabad district—from Shri Md. Dedar Baksh;

(5) Setting up of an agricultural college in the district of Murshidabad—from Shri Md. Dedar Baksh and Dr. Ekramul Haque Biswas;

(6) Reformation of the Panchayats—from Shri Basudeb Sautya; and

(7) Distribution of rice through ration shops—from Shri Jyotirmoy Majumdar.

I have selected the notice of Shri Jyotirmoy Majumdar on the subject of distribution of rice through ration shops. Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to-day, if possible or give a date for the same.

**Shri Kashi Kanta Maitra:** On Monday next, Sir.

[2-40—2-50 p.m.]

**শ্রীঅশ্বিনী রায়:** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ স্যার, আমি আপনার নিকট একটি প্রিভিলে আবেদন করেছি। সেটা হচ্ছে এই, গত ২০এ ফেব্রুয়ারি তারিখে অনুমোদিত প্রশনসংখ্যা ৬৪ মৌখিক প্রশ্ন সংখ্যায় মাননীয় মন্ত্রিমহাশয় আসানসোল পৌর এলাকায় ২২টি প্রাথমিক স্কু মঞ্জুরী সম্পর্কে যে তথ্য প্রকাশ করেছিলেন তাতে আমরা মনে করেছি যে জেলার সমস্ত পৌ এলাকাতেই দেওয়া হয়েছে। কিন্তু আসানসোলের ২২টি স্কুলের মধ্যে একটিকেও দেওয়া হয় নি সেই সম্পর্কে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলি যে, এই সম্পর্কে তিনি অন্তত একা বিবৃতি দেবেন কিনা—কারণ, ঐ ২২টি স্কুলের ৮৮ জন শিক্ষক গত ১৬ই ফেব্রুয়ারি হতে অনশ করে রয়েছেন। সেই জন্যই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এই দৃষ্টি আকর্ষণ কর ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রী উত্তরে বলেছিলেন যে, তিনি এক সপ্তাহের মধ্যেই একটি বিবৃ এই সম্পর্কে দেবেন। এক সপ্তাহ পার হয়ে গেছে, দ্বিতীয় সপ্তাহও শেষ হতে চলেছে এ সেই জন্য আমি গতকাল শুধু শিক্ষামন্ত্রীর কাছে এই ব্যাপারটি সম্পর্কে উল্লেখ করি নি, আ মেনসন করেছিলাম যে, অন্ততপক্ষে মুখ্যমন্ত্রী যাতে হস্তক্ষেপ করেন এবং একটি বিবৃতি দে এই ব্যাপারে, সেটাও উল্লেখ করেছিলাম। কাজেই আপনার নিকট আমার এই আবেদন যে, আ যে প্রিভিলেজটি পেশ করেছি সেটা আপনি গ্রহণ করে একটি বিবৃতির ব্যবস্থা করবেন।

**Mr. Speaker:** A point of privilege has been raised by the honourab Member Shri Aswini Roy. The point he has made out is that the Educati Minister, Shri Mrityunjoy Banerjee, gave an assurance on the floor of t House that he would make a statement within a week regardnig the sancti of primary schools in the Asansol Municipal area. Shri Roy has also plac some papers to me to make out his point as to whether any question of brea of privilege is involved in it or not. I find that the Honourable Educati Minister is not here. So, I call upon the Honourable Chief Minister to s something.

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, Sir, the Honourable Edu tion Minister is not here and I shall ask him to make a statement on t subject on Monday. I am sorry and I must apologise to the House for absence of the Education Minister. Due to unavoidable reasons he co not be present here today.

**Mr. Speaker:** In view of the assurance given just now by the Honourable Chief Minister that the Education Minister will make a statement on Monday, I think, Shri Aswini Roy will not press his privilege motion further. I take it that Shri Roy agrees to it. I now pass on to the next item.

### Mention Cases

**শ্রীঅনন্তকুমার ভারতী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে শ্রমমন্ত্রী উপস্থিত আছেন, তাঁর সামনে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় তুলে ধরতে চাইছি। বেলগাছিয়া অঞ্চলে ৫-৬নং কুন্ডু লেনে ক্যালকাটা গ্লাশ অ্যান্ড সিলিকেট কোম্পানী বলে একটি কোম্পানী আছে। এই কোম্পানী দীর্ঘদিন ধরে ঐখানে কাজ চালিয়ে আসছিল এবং শ্রমিক মালিক সম্পর্ক অত্যন্ত মধুর ছিল। জানি না হঠাৎ কি কারণে গত ২০এ সেপ্টেম্বর, ১৯৭১ তারিখে মালিক সেখানে লে-অফ ডিক্লেয়ার করলেন। সেই লে-অফ ডিক্লেয়ার করার পরে আমাদের শ্রম দপ্তর বহু চিঠিপত্র দিয়েছে এবং মাননীয় শ্রমমন্ত্রীও পাঠিয়েছেন, কিন্তু এখন কোন কাজ হয় নি। তাঁরা এও বলেছিলেন যে, লে-অফ যদি দীর্ঘদিন ধরে চলে, তা হলে ক্লোজার বলে ধরে নেওয়া হবে। তারপর ১০ই ফেব্রুয়ারি, ১৯৭২ তারিখে সেই মালিক পক্ষ কোন নোটিশ না দিয়ে আবার ক্লোজার ডিক্লেয়ার করে দেন। কিন্তু দুঃখের বিষয়, এটা করা সত্ত্বেও শ্রমিকদের যে পয়সা পাওনা ছিল মালিক পক্ষ সেগুলি দেন নি। তা ছাড়া প্রভিডেন্ট ফান্ডের ২ লক্ষ টাকা এবং ই এস আই-এর ১ লক্ষ টাকা সরকারের কাছে বাকি রয়েছে, সে সম্পর্কেও সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। মাননীয় শ্রমমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর কাছে আমি ব্যক্তিগতভাবে অনুরোধ করবো উভয় পক্ষকে ডেকে শ্রমিকদের এই ব্যাপারটি যাতে মিটিয়ে দেওয়া যায় এবং ৮০০ শ্রমিকের চাকুরির ব্যবস্থা যাতে করা যায় এবং এটা যাতে শীঘ্র খোলা সম্ভব হয় তার ব্যবস্থা করে এই ৮০০ শ্রমিককে বাঁচাবার ব্যবস্থা করুন।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকৃষ্ট করতে চাই। কোলকাতার রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার এক শ্রেণীর দুর্নীতিপরায়ণ অফিসারের কারচুপির ফলে লক্ষ লক্ষ টাকা আমাদের প্রতি মাসে ঘাটতি গুনতে হচ্ছে। স্যার, বার বার আমরা মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে শুনেছি যে, বিগত এক বছরে আমাদের সরকারী সম্পত্তি—ট্রাম, বাস থেকে আমরা প্রচুর লাভ করতে পারছি। কিন্তু সেই লাভের ফাঁকে ফাঁকে যা ঘটছে সে সম্বন্ধে কয়েকটি তথ্য তাঁর কাছে রাখতে চাই যেটা তিনি জানেন না বলেই আমার বিশ্বাস। একটি বাস নং ডব্লু বি এস ১৯০৬, রাস্তায় বেরুল, ব্রেক-ডাউন হল। মোবাইল চেকার আছে তাকে সারবার জন্য গেল, কিন্তু গাড়ি জায়গা মতন পাওয়া গেল না। বিকেল বেলা হাওড়াতে সেই গাড়ি পাওয়া গেল। সেই সময়ের ভেতরে সেই গাড়ি হস্তান্তর হয়ে গিয়েছে সেই গাড়ির মালিক অন্য। দেখা গেল সেই গাড়ি অন্য মালিক হাওড়াতে কিনে নিয়েছে। সরকারী পরিবহণের গাড়ি রাস্তায় বেরিয়ে খারাপ হল এবং তারপর হাওড়াতে গিয়ে বিক্রি হয়ে গেল এটা যে কত বড় লজ্জার ব্যাপার সেটাই আমি মাননীয় মন্ত্রীর কাছে তুলে ধরতে চাই। তারপর যে ১৮-১৯টি কন্ডেমড্ বাস রয়েছে তারাতলা ডিপোতে তার মেন্টেনান্স এবং তার উপর ইনসেনটিভ বোনাস হিসাবে এক মাসে ৮-৯ লক্ষ টাকা দেওয়া হয়েছে এইভাবে যে লক্ষ লক্ষ টাকা চুরি হচ্ছে এ বিষয়ে আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো, আমার এই অভিযোগের ভিত্তিতে একটা তদন্ত কমিটি গঠন করুন এবং তার রিপোর্ট এই সভায় পেশ করে আমাদের সন্দেহের নিরসন করুন।

**শ্রীহবিবুর রহমান:** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের এই সরকার যখন একটা দুর্নীতি মুক্ত প্রশাসন ব্যবস্থা গড়ে তুলে দেশকে দুর্নীতিমুক্ত করবার জন্য দৃঢ়প্রতিজ্ঞ হয়ে আইন প্রণয়

করছেন সেই সময় এক শ্রেণীর কর্মচারী দরাজ হাতে তাদের দুর্নীতির বেড়াজাল বিস্তার করে চলেছেন। স্যার, আমাদের ওখানকার ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্টের একজন অফিসার-এর জঘন্য কাজের ঘটনার কথা আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই। তার জঘন্য বা ঘৃণ্য কাজের জন্য স্থানীয় ব্যবসায়ী এবং রেশন ডিলাররা অতিষ্ঠ হয়ে পড়েছেন, তারা সুস্থ মস্তিষ্কে ব্যবসা চালাতে পারছেন না যার ফলে জনসাধারণের মনে একটা প্রতিক্রিয়া দেখা দিয়েছে। আমাদের জংগীপুর সাব-ডিভিসানের ফুড অ্যান্ড সাপ্লাই অফিসের সি আই সাহেব, তিনি রেশনের ডিলার এবং ব্যবসায়ীদের হুমকি দিয়ে বিভিন্ন ভাবে টাকা-পয়সা আদায় করছেন। আমাদের ওখানকার একটি স্থানীয় পত্রিকা বাণীকণ্ঠে, ১৫ই ফেব্রুয়ারি তারিখে একটি চাঞ্চল্যকর তথ্য প্রকাশ পেয়েছে। সেটা স্যার, আমি আপনার মাধ্যমে হাউসের কাছে রাখতে চাই। তিনি একজন স্থানীয় ব্যবসায়ীকে লিখেছেন। "প্রিয় ভবেশবাবু, আপনাকে আমার বাসায় ডেকে পাঠিয়েছিলাম, কিন্তু আপনি আসেন নাই। আপনার কাছে এক হাজার টাকা চেয়ে পাঠিয়েছিলাম তবে জেনে রাখুন, আপনার মিয়াপুরে গোডাউনটা ক্যানসেলড করে দিব।" সেই চিঠিতে অফিসিয়াল সিল ছিল। তিনি যখন চিঠিটি দিয়েছেন তখন তিনি সাবডিভিসনাল কন্ট্রোলারের চার্জে ছিলেন। শুধু তাই নয়, ঐ অফিসারের কাছ থেকে একজন সাধারণ রেশন হোল্ডারও রেহাই পান নি। কাজেই স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রিমহাশয়কে বলব, এরকম দুর্নীতিপরায়ণ অফিসারকে একদিনও রাখা উচিত নয়। এই চিঠিটা যাঁকে দিয়েছিলেন সেই ব্যবসায়ী মহকুমা শাসককে তা দেখিয়েছিলেন। তিনি ঐ ইন্সপেকটারকে ডেকেছিলেন এবং তিনি স্বীকার করেছেন যে, এই চিঠিটা সত্য এবং সইটাও তাঁর। আমি চিঠি দেওয়া সত্ত্বেও, মহকুমা শাসকের কাছে দেওয়া সত্ত্বেও সেখানে স্বাধীনভাবে এই কাজ চালিয়ে যাচ্ছে। তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে দাবি করবো, এই দুর্নীতিপরায়ণ অফিসারকে আর এক মুহূর্ত সময় না দিয়ে আপনার মাধ্যমে এর সুবিচারের দাবি করছি এবং আপনার কাছে চিঠিটা দিয়ে দিচ্ছি।

[2-50—3 p.m.]

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের হবিবুর রহমান সাহেব যে প্রশ্ন তুলেছেন এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। একজন অফিসার চিঠি দিয়ে নিজে ঘুষ চায়। এত বড় সাহস সে কোথা থেকে পেল, খবরটি পাবলিসড হয়ে গেল এবং এস ডি ও স্বীকার করেছেন, এনকোয়ারি করা হয়েছে, সেখানে ঘুষ না দিলে থ্রেটনিং করেছেন। আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে এই দাবি করবো, এইরকম যে অফিসার তাকে সাসপেন্ড করুন, পেন্ডিং হিজ ডিসচার্জ, তা না হলে এরা সব কিছু অচল করে দেবেন।

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে জানতে চাই। মাননীয় আবদুল বারি বিশ্বাস মহাশয় একজন বিশিষ্ট আইনজীবি। তিনি জানেন, ঘটনাটা একটা কাগজে বেরিয়েছে এবং একটা অফিসিয়াল প্যাড-এ তাতে বলা হয়েছে, আমি টাকা চাই এটা আমার জানা কথা নয়। তবে উনি আইনজীবি হিসাবে জানেন যে সুপ্রীম কোর্ট-এর নজির হচ্ছে, রিসেন্ট ডিসিসান হয়েছে কাউকে সাসপেন্ড করতে গেলে শো-কজ করতে হবে। চার্জশীট দিয়ে সাসপেন্ড করা যেত আগে যে আইন ছিল মাস্টার অ্যান্ড সারভেন্ট, সেই ল অনুযায়ী সেই রিলেসনশীপ অনুযায়ী যখন তখন সাসপেনসান করা যেত, প্রাইমা ফেইসি স্যাটিসফাইড হলে, কিন্তু এখন সুপ্রীম কোর্ট-এ নজিরের পরে করা যায় না। এটা যদি হাউসে না বলে আমাকে আলাদাভাবে দিতেন, তা হলে আমাদের স্টেপ নেওয়া সহজ হত। যাই হোক, এটা আমাকে দেবেন, দুর্নীতি করার জন্য বলেছেন, এটা কাগজে দিয়েছে আমাদের বিরুদ্ধে বাই ওয়ে অব পেনাল মেজার দিস স্টেপ হ্যাজ বিন টেকেন উইদাউট হিয়ারিং মি অ্যান্ড দেয়ারফোর দিস ইজ আলট্রা ভাইরেস টু দি কনস্টিটিউসন অব ইন্ডিয়া। সেইজন্য এটা একটু অসুবিধা হয়ে যাবে। যাই হোক, আপনি আমাকে দেবেন, আমি চেষ্টা করবো।

**श्री प्रेम ओराओन** : मिस्टर स्पीकर सर, मैं जलपाईगुडी जिला के डूअर्स तराई इलाका के नागराकाटा हीलीबगान-खेमका कम्पनी के बारे में कहना चाहता हूं। वह तीन महीना बीत रहा है, अभी भी बन्द है। वहा के मजदूरो को तलब नही मिलता है--राशन और दवाई आदि का भी कोई प्रबध नही है। मैं २७ फरवरी को वहाँ गया था। एक बिमार को अस्पताल ले गया। मगर डाक्टर ने कहा कि यहां पर दवाई नही है और यहां पर हम खाने के लिए भी कुछ नहीं दे सकते है। तीन महीना बीत गया किन्तु हीली बगान के बारे में कुछ भी विचार नही हुआ। वहा के सच्चे मजदूर बगान के बन्द होते हुए भी दूसरे तरीकों से खा-पीकर बगान को बचा रहे है। वे लोग बगान को साफ करते हैं और अब तो वहां चाय तैयार होने लगा है। खेमका कम्पनी तीन महीने से मजदूरो को राशन भी नही देती है। मजदूर और-और जगहों मे काम करके अपने घर के बाल-बच्चो को खिला रहे हैं।

कुमाय् बगान कई वर्ष से बन्द पडा हुआ है। सरकार चाय बगान के राष्ट्रीयकरण का सवाल उठाती है। मगर अभी तक इस सवाल पर विचार नही करती है। स्पीकर सर, डूअर्स तराई इलाके के मजदूरों को दिन भर काम करने के बाद तीन रुपया मिलता है और उस जगह पर उनके घर के करीब १० आदमी बैठकर खाते है। इस तरह से उनके पास कुछ पैसा कैसे बच सकता है ? हीली बगान के सच्चे मजदूर बगान को बचा लिए हैं। खेमका कम्पनी गाडी भगाकर ले गई--वह टाइप-राइटर आदि भी उठाकर ले गई। दूसरे बगानो में भी इस तरह की धाधली चल रही है। इसलिए सरकार से मेरा अनुरोध है कि वह जल्द से जल्द चाय बगानो को अपने हाथ मे लेने का विचार करे।

**Shri A. H. Besterwitch :** Mr. Speaker, Sir, the Labour Minister is here. It is a good thing. At Kharagpur the hunger-strike of the electricity sub-station staff of the DVC is going on from yesterday. The reason is, their claims for bonus and medical bills are pending with the management for the last two years. In spite of repeated requests they are doing nothing but giving assurances that these things will be paid. That is why they have gone on hunger-strike from yesterday, i.e., 1st March, 1973. So, Sir, through you I request the Labour Minister to take up the matter immediately because they are going to continue the hunger-strike till these claims are settled. I request the Labour Minister to look into the matter immediately.

**শ্রীতিমিরবরণ ভাদ্ড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিশেষ ঘটনার উপর মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় দীর্ঘদিন ধরে শুনতে পাচ্ছি এবং দৈনিক সংবাদপত্রে আমরা দেখতে পাচ্ছি কলকাতা শহরে এবং চব্বিশপরগনা জেলায় গত দু মাস ধরে প্রাইমারী শিক্ষকদের মাসিক বেতন দেওয়া হচ্ছে না। এই বেতন না পাবার জন্য তারা মিছিল করে ডেপুটেশন নিয়ে আসছে। আজকে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। কিছুদিন আগে দেখলাম পুরুলিয়া জেলায় একজন প্রাইমারী শিক্ষক আত্মহত্যা করেছেন, এইসব ঘটনা ঘটে যাচ্ছে এবং যুগান্তর কাগজে দেখলাম যে, এই প্রাইমারী শিক্ষকরা বেতন পান নি বা বিল পান নি। এই বিল না পাওয়ার জন্য কিছু আমলাতন্ত্রের যোগসাজস আছে। তাদের কিছু না দিলে তারা ঠিকমতন বিল গ্র্যান্ট করে না। এর আগে হাইকোর্টের মহামান্য বিচারপতি শ্রীসুরজিত লাহিড়ী এই

বিষয়ে যথেষ্ট তদন্ত করে রিপোর্ট দিয়েছিলেন এই যে, দীর্ঘদিন ধরে এই যে সমস্ত ঘটনা ঘটে আসছে, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রিমহাশয়ের দৃষ্টি এই দিকে আকৃষ্ট করছি, তিনি এখানে নেই, কিন্তু মন্ত্রিসভার অন্যান্য সদস্য যাঁরা আছেন তাঁদের কাছে অনুরোধ করব্যে, তাঁরা যেন এই বিষয়ে সত্বর ব্যবস্থা করেন। আজকে রাজ্যে দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটেছে, এই অবস্থায় দু মাস ধরে এই নিম্নআয়ের শিক্ষকরা মাহিনা না পেয়ে অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছেন।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বর্তমান মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে এর প্রতিবিধান দাবি করছি। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে মূলতঃ যেগুলি তফসিলী এবং আদিবাসী অধ্যুষিত এলাকা সেই এলাকায় এই অর্থ-নৈতিক সংকটের পরিস্থিতিতে, মানুষের দারিদ্র্যের সুযোগ নিয়ে মানুষের অর্থনৈতিক দুর্বলতার সুযোগ নিয়ে, মানুষের দুস্থতার সুযোগ নিয়ে কিছু মিশনারী রিলিফ সোসাইটি ত্রাণ কাজ করার নামে দিনের পর দিন একটা বিরাটসংখ্যক মানুষকে ধর্মান্তরিত করে চলেছে। আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলতে পারি যে, আমার শান্তিপুর থানায় কয়েকটি গ্রামে যেমন বড় মিয়াপুর এবং ছোট মিয়াপুর গ্রামে বেশ কিছুসংখ্যক মানুষকে এইভাবে রিলিফের প্রলোভনে প্রলুব্ধ করে ধর্মান্তরিত করা হয়েছে। আমি বলতে পারি আমার জেলার একজন মাননীয় এম এল এ অনারেবল ডেপুটি স্পীকার শ্রীহরিদাস মিত্র মহাশয় এখানে উপস্থিত আছেন, আমি নিশ্চিতভাবে জানি তাঁর এলাকা সম্পর্কে। চাকদা থানার কবুনা অঞ্চলে কিছু বুনো সম্প্রদায়কে ইতিমধ্যে এইভাবে রিলিফ সোসাইটি ধর্মান্তরিত করেছে, তাদের সংখ্যা হবে প্রায় ১৪-১৫ জন এবং আমরা দেখতে পাচ্ছি তারা এখনও কিছু রিলিফ ওয়ার্ক চালু রেখেছেন। যে সমস্ত লোকগুলি ধর্মান্তরিত হয়েছে তাদের মাধ্যমেই এইগুলি চালু রাখা হয়েছে এবং সেই রিলিফ ওয়ার্ক প্রজেক্টগুলিতে বলা হচ্ছে, যারা ধর্মান্তরিত হবে তাদেরই কেবল মাত্র কাজ দেওয়া হবে। হরিদাসবাবু পরিষ্কারভাবে জানেন, এই ঘটনাকে কেন্দ্র করে সেখানে একটা বিরাট সংঘর্ষের সূত্রপাত হয়েছে। এখানে অনারেবল মেম্বার শ্রীগঙ্গাধর প্রামাণিক মহাশয় আছেন, তাঁর এলাকার বিষয় আমি পরিষ্কার ভাবে জানি। তাঁর এলাকার মিনাকা, পুটখালি গ্রামে এই ধরনের রিলিফ ওয়ার্ক চালু করে, এইরকম ধরনের মিশনারী রিলিফ সোসাইটির দ্বারা ধর্মান্তরিত করা হচ্ছে। শুধু তাই নয়, বসিরহাটের অনারেবল মেম্বার এখানে আছেন, সেখানেও এই প্রচেষ্টা চলছে। তা ছাড়া যাদের কনভারসান করা হচ্ছে তাদের দিকে আর এই রিলিফ সোসাইটি-গুলি বিন্দুমাত্র নজর দিচ্ছে না। নতুন করে তারা ড্রাইভ দেবার চেষ্টা করছে, রিলিফ ওয়ার্ক

[3-00—3-30 p.m.]

চালু করে। বেশ কিছু আদিবাসী এবং তফসিলী সম্প্রদায়ের লোকেদের দুর্বলতার সুযোগ নিয়ে তাদের ধর্মান্তকরণ করা হচ্ছে। আমি মনে করি, এটা

They have formed a business for conversion

আমি মনে করি এই পশ্চিমবঙ্গের তথা আমাদের জাতীয় জীবনের এবং জাতীয় আদর্শকে রক্ষা করা আমাদের দায়িত্ব। তাই আমি এই মন্ত্রিসভা তথা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি হু ইজ অ্যান এমিনেন্ট লইয়ার অ্যান্ড ব্যারিস্টার, তিনি লিগ্যাল ওপিনিয়ন দিয়ে এইসমস্ত দমন করতে এই বিধানসভায় অবিলম্বে এইরকম একটা আইন আনুন যে, মানুষের দুর্বলতার সুযোগ নিয়ে, দারিদ্র্যের সুযোগ নিয়ে এই তফসিলী সম্প্রদায়, উপজাতি সম্প্রদায়ের লোকেদের এবং মুসলিম সম্প্রদায়ের লোকেদের নিয়ে আমার পাশে মুসলিম সদস্য রয়েছেন, তিনিও এইরূপ অভিযোগ করেছেন, তাদের ধর্মান্তরিত করা হয়েছে। সেই জন্য এদের বিষয়ে ল অ্যাপ্লাই করে তাদের লাইফ অ্যান্ড লিবার্টি সেফগার্ড করে কনস্টিটিউসনাল রাইট সেফগার্ড করুন। আমাদের মন্ত্রি-মণ্ডলীর এবং মুখ্যমন্ত্রীর কাছ থেকে এই সম্পর্কে সুস্পষ্ট বিবৃতি এবং কি ধরনের পথ তারা অবলম্বন করবেন এই সম্পর্কে আমি সুনির্দিষ্ট মতামত দাবি করছি।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটা নিবেদন আছে এই হাউসে। রিলিফ ওয়ার্ক যা হয় এবং আমরা বার বার রিলিফ মিনিস্টার ও অন্যান্য মন্ত্রিমহাশয়দের অনুরোধ করি যে, এইসব রিলিফের কাজে আপনারা যদি মনোযোগ না দেন এবং যদি যথাযথ টাকাপয়সা ঠিকমত না দেন, তা হলে এই রকমের ধর্মান্তরকরণের যে প্রথা চলছে এটা আরো প্রবল আকার ধারণ করবে। আমি দুঃখের সঙ্গে বলছি যে, আমার এলাকায় আমরা দেখেছি কমিউনিস্ট পার্টির লোকেরা মিশনারীদের সঙ্গে এই কাজে সহায়তা করে। আমরা জানি, সরকারের যথেষ্ট প্রচেষ্টা আছে, তাঁরা মানুষের দারিদ্র্য ঘোচাবেন, কিন্তু এটা হলে কমিউনিস্ট পার্টির অসুবিধা হবে পার্টি রাখায়, তাই তাঁরা এর সঙ্গে সংশ্লিষ্ট হচ্ছে। তাই আমি এই সমস্ত বিষয়ে মন্ত্রি-মণ্ডলীর কাছে জানাব যে, এই সমস্ত তফসিলী আদিবাসী এবং গরীব যারা আছেন, তাদের দিকে বিশেষভাবে নজর যাতে থাকে সেই চেষ্টা করবেন।

**শ্রীজ্যোতির্ময় মজুমদারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য মন্ত্রিসভা যখন ১৯৭২ সালের মার্চ মাসে শপথ গ্রহণ করেন এবং সেই শপথ গ্রহণ যখন এই বিধানসভায় অনুষ্ঠিত হয়, নিশ্চয়ই আপনার স্মরণ আছে, এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে আমাদের কয়েকজন মাননীয় মন্ত্রী এই বিধানসভার সমস্ত সদস্যদের কাছে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, সরকারী সর্বস্তরে অবিলম্বে বাংলা ভাষা তথা মাতৃভাষাকে যাতে তার যথাযোগ্য মর্যাদা দেওয়া হয় তার ব্যবস্থা নেওয়া হবে। দুঃখের বিষয়, আজকে আপনাকে এবং আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে জানাতে বাধ্য হচ্ছি যে, এক বছর পার হয়ে গিয়েছে, কিন্তু রাজ্যসরকারের কার্যকলাপে কোথাও মাতৃভাষাকে যথাযথ মর্যাদা দেওয়ার ব্যবস্থা এখনও হয় নি। আজকে আমি আপনার কাছে একটা প্রমাণ তুলে ধরছি যে, আজকে কিছুক্ষণ আগে শ্রমমন্ত্রী শ্রীগোপালদাস নাগ একটা বিবৃতি দিয়েছেন, বিবৃতিটা তিনি কিসে পড়লেন, না ইংরাজী ভাষাতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের সংবিধানের কোথাও বলা নেই যে, আমরা যদি দ্রুত ইংরাজী পড়তে না পারি বা দ্রুত ইংরাজী পড়ে বুঝতে না পারি, তা হলে আমরা বিধানসভার সদস্য হতে পারব না। তাই আমি রাজ্যসরকারের মন্ত্রিমহাশয়দের কাছে বলছি যে, তাঁরা সরকারী নির্দেশনামায় মাতৃভাষার যথাযোগ্য মর্যাদা না দিয়ে ইংরাজীতে বিবৃতি দেবেন কেন, আমরা কি অপরাধ করেছি?

আজ বাংলাদেশের ৬৪ শতাংশ মানুষ ইংরাজী জানে না, বাংলাভাষায় কথা বলেন। আজ এই জনদরদী সরকারের যেসমস্ত প্রকল্পগুলি চালু হচ্ছে সেগুলির প্রচার ইংরাজীতে হচ্ছে বলে মানুষ কিছু বুঝতে পারছে না। সরকারী নির্দেশগুলি ইংরাজীতে যাচ্ছে বলে তারা কিছুই বুঝতে না পেরে বোঝার জন্য অন্য মানুষের দয়ার উপর তাদের নির্ভর করতে হচ্ছে। এটা লজ্জার কথা যে, গণতান্ত্রিক রাষ্ট্রের মানুষ আজ মাতৃভাষার সুযোগ না পেয়ে অন্যের দয়ার উপর নির্ভর করছে। আর একটা প্রমাণ দিচ্ছি, সেদিন বিধাননগরে কংগ্রেসের অধিবেশনে প্রেসিডেন্সিয়েল স্পীচ-এর যে একটা উৎকৃষ্ট বই বের করা হল, সেটা ইংরাজীতে হওয়ায় সাধারণ মানুষ তার কোন মর্মই উপলব্ধি করতে পারল না। রাজ্য মন্ত্রিসভার কর্ণধাররূপে যাঁরা আছেন তাঁরা যদি বাংলা ভাষাকে পূর্ণ মর্যাদা দিতেন, তা হলে সরকারী কাজ অনেক ভালই হোত। আপনার মাধ্যমে তাই মন্ত্রিসভার কাছে অনুরোধ করছি, আপনারা এটুকুন আশ্বাস দিন যে, আগামী কিছুদিনের মধ্যে বাংলাভাষাকে সরকারী সমস্ত স্তরে মর্যাদা দেওয়া হবে।

**শ্রীবাসুদেব সাউট্যাঃ** স্যার, আপনার মাধ্যমে সুন্দরবন দপ্তরের মন্ত্রিমহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এটা একটি অবহেলিত এলাকা, কিন্তু এর সম্ভাবনা প্রচুর। এ এলাকা বনজ সম্পদে পরিপূর্ণ, এর মৎস্যজীবীদের এখানে প্রচুর সুযোগ আছে। সেখানকার দুর্গত মানুষের মর্মকথা রাইটার্স বিল্ডিংস-এ যাবে না এবং সেখানে বসে সুন্দরবনবাসীর দুর্গতি দেখা যাবে না। তাই আমি প্রস্তাব করছি, এই অনুন্নত এলাকাকে উন্নত করার জন্য যে দপ্তর হয়েছে তার অফিস যেন সুন্দরবন এলাকায় প্রাণকেন্দ্রে স্থাপিত হয়। কারণ তা হলেই সেখান থেকে সুন্দরবনবাসীর সঙ্গে যোগাযোগ রাখা সম্ভব হবে এবং এদের সেবা করার জন্য যে প্রতিশ্রুতি আমরা দিয়েছি তা করা সম্ভব হবে। আশা করি, আমার এই প্রস্তাব মন্ত্রিমহাশয় নিশ্চয় বিবেচনা করবেন।

**শ্রীযতীন্দ্রমোহন রায়ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলার মৎস্যজীবী-দের দুরবস্থার কথা বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করি এবং প্রতিকারের আবেদন জানাই। পশ্চিম দিনাজপুর জেলায় অনেক ব্লকে ফিসারি এক্সটেনশান অফিসার নাই। আজ পর্যন্ত বিভিন্ন ব্লকে এ'দের মধ্যে কোন ঋণ বা সাহায্য দেওয়া হয় নি। গত বর্ষায় অনাবৃষ্টির দরুন অধিকাংশ পুকুরের জল শুকাইয়া গিয়াছে। নদীতেও মাছ পাওয়া যাইতেছে না। গ্রামের হাটে-বাজারে মাছের দাম অত্যধিক বৃদ্ধি পাইয়াছে। মৎস্যজীবীরা অনাহারে অর্ধাহারে দিন কাটাইতেছে। তাই বিভাগীয় মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ, অতি সত্বর মৎস্যজীবীদের মধ্যে সাহায্য ও ঋণ দেওয়ার ব্যবস্থা করুন।

(At this stage the House was adjourned for 20 minutes.)

## After Adjournment

[3-30—3-40 p.m.]

**Mr. Speaker:** I would now call upon Shri Kashi Kanta Maitra to make a statement under rule 346.

**শ্রীকাশীকান্ত মৈত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি ঘোষণা করছি গতকাল কয়লার মূল্য সংক্রান্ত প্রশ্নোত্তরের সময় মাননীয় সদস্য শ্রীআনন্দগোপাল মুখার্জী একটা প্রস্তাব রেখেছিলেন এই বিধানসভার কাছে যে, এই রাজ্যে কয়লার দাম ন্যায়সঙ্গত করবার জন্য একটা রাজ্য কমিটি বিধানসভার সদস্যদের নিয়ে করা হোক। আমি সেই প্রস্তাব গ্রহণ করেছিলাম এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের সঙ্গে পরামর্শ করে কালকেই কমিটির নাম ফাইনালাইজ করেছিলাম। এই কমিটির নাম হবে

State Advisory Committee for Distrbiution of Soft coke for Domestic Consumption in the State. The committee has been formed with the following persons including officials and non-officials with a view to co-ordinate arrangement with Coal Mines Authorities, Railways, Transport Operators and the trade for distribution of soft coke for domestic consumption in Calcutta and in the districts at fair price and to supervise the working of this arrangement.

এই কমিটির সদস্য হলেনঃ

১। শ্রীঅজয় মুখোপাধ্যায়, চেয়ারম্যান,

২। শ্রীবিজয়সিং নাহার,

৩। শ্রীবিশ্বনাথ মুখার্জী,

৪। শ্রীআনন্দগোপাল মুখার্জী,

৫। শ্রীবারিদবরণ দাস,

৬। শ্রীকাজি আবদুল গফ্ফার,

৭। ডঃ রমেন্দ্রনাথ দত্ত,

৮। শ্রীআবদুল বারি বিশ্বাস.

৯। শ্রীমতী ইলা মিত্র,
১০। শ্রীঅজিতকুমার গাঙ্গুলী,
১১। শ্রীশরৎচন্দ্র দাস,
১২। শ্রীনরেশচন্দ্র চাকি,
১৩। শ্রীনারায়ণচন্দ্র ভট্টাচার্য,
১৪। শ্রীকৃষ্ণপদ রায়,
১৫। ডঃ শান্তিকুমার দাসগুপ্ত,
১৬। শ্রীমহাব্বুল হক,
১৭। শ্রীগৌতম চক্রবর্তী,
১৮। শ্রীললিতকুমার গায়েন,
১৯। শ্রীঈশ্বরচন্দ্র টিরকী,
২০। শ্রীনিতাইপদ ঘোষ,
২১। শ্রীমহম্মদ সফিউল্লা,
২২। শ্রীভবানীপ্রসাদ সিংহরায়,
২৩। শ্রীনাসিরুদ্দীন খান,
২৪। শ্রীতিমিরবরণ ভাদুড়ী,
২৫। শ্রীদেওপ্রকাশ রাই,
২৬। শ্রীকার্তিকচন্দ্র বিশ্বাস,
২৭। শ্রীকৃষ্ণকুমার শুক্ল,
২৮। শ্রীআদ্যচরণ দত্ত,
২৯। শ্রীপুরঞ্জয় প্রামাণিক,
৩০। শ্রীগোপাল মণ্ডল,
৩১। শ্রীজ্যোতির্ময় মজুমদার,
৩২। শ্রীবর্ধীন তালুকদার,
৩৩। শ্রীমহীন্দ্র মিশ্র,
৩৪। শ্রীসুধীরচন্দ্র বেরা,
৩৫। শ্রীশম্ভুনারায়ণ গোস্বামী,
৩৬। শ্রীঅরবিন্দ নস্কর,
৩৭। শ্রীলক্ষ্মীকান্ত বসু,
৩৮। শ্রীপংকজকুমার ব্যানার্জী,
৩৯। শ্রীঅনন্তকুমার ভারতী,
৪০। শ্রীঅরবিন্দ ঘোষ,
৪১। শ্রীকাশীনাথ মিশ্র,
৪২। শ্রীপ্রদ্যোতকুমার মহান্তি,
৪৩। শ্রীশচীনন্দন সাউ,
৪৪। শ্রীগঙ্গাধর প্রামাণিক,
৪৫। শ্রীজগদীশচন্দ্র দাস,

৪৬। শ্রীমধুসূদন রায়,

৪৭। শ্রী এ নিয়োগী, চীফ সেক্রেটারী,

৪৮। শ্রী এস বি রায়, ফুড কমিশনার,

৪৯। শ্রী এ কে রায়, অ্যাডিসনাল কাস্টোডিয়ান জেনারেল, কোল মাইনস অথরিটি, এবং

৫০। শ্রী এ কে মুখার্জী, ডাইরেকটর অব কনজিউমার গুডস।

এই কমিটির উপর আমরা সমস্ত দায়িত্ব দিচ্ছি, এঁরা রেকমেন্ডেসান করবেন এবং এই রাজ্যে কয়লার দাম যাতে ক্রেতাসাধারণের আয়ত্তের মধ্যে থাকে সে সম্বন্ধে দেখবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছি, রোটান্ডা হলে, যাতে এই কমিটির কোন কোন মিটিং হয় তার প্রয়োজনীয় ব্যবস্থা চীফ সেক্রেটারী করবেন, এই ঘোষণা আমি করছি।

## General Discussion on the Budget for 1973-74

**শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩-৭৪ সালের জন্য মাননীয় অর্থ-মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা এবং বাজেট হাউসের সামনে রেখেছেন সে সম্বন্ধে সমালোচনা করবার জন্য আমি দাঁড়িয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যিনি অর্থনীতি সম্বন্ধে একজন অভিজ্ঞ ব্যক্তি তিনি ১৯৭৩-৭৪ সালের বাজেট বক্তৃতাকে এমনভাবে সাজিয়েছেন যে সাধারণভাবে যদি এর প্রথম পাতা থেকে শেষ পাতা পর্যন্ত পড়া যায়, তা হলে আপাতদৃষ্টিতে মনে হবে এটি একটি সুন্দর বাজেট। কিন্তু যদি গভীরভাবে এবং পুঙ্খানুপুঙ্খরূপে পড়া যায়, তা হলে দেখবেন এই বাজেট একটি গতানুগতিক বাজেট, এই বাজেট একটি মামুলি বাজেট, এই বাজেটের মধ্যে কোন নূতনত্ব নেই। পশ্চিমবাংলার যে সমস্যা বেকার সমস্যা, পশ্চিমবাংলার যে সমস্যা দ্রব্যমূল্য বৃদ্ধির সমস্যা, পশ্চিমবাংলার যে সমস্যা নূতন শিল্প স্থাপনের সমস্যা, পশ্চিমবাংলার যে সমস্যা শিক্ষাক্ষেত্রে সুষ্ঠু নীতির অভাব, পশ্চিমবাংলায় কৃষিসম্পদ বৃদ্ধির পথে যে সমস্যা সেই সমস্যার কথা মাননীয় অর্থমন্ত্রী উল্লেখ করেছেন, এই সম্বন্ধে উদ্বেগ প্রকাশ করেছেন, কিন্তু তার সমাধানের জন্য কোন সুষ্ঠু পথ তাঁর বক্তৃতার মধ্যে দিতে পারেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই সরকার প্রতিষ্ঠিত হবার পর প্রথম যে দৃষ্টিভঙ্গি সেটা হচ্ছে, গরিবী হঠাও-র দৃষ্টিভঙ্গি, দারিদ্র্য দূর করবার দৃষ্টিভঙ্গি এবং সেটা আমরা ১৯৭২-৭৩ সালের মন্ত্রিমহাশয়ের বাজেট বক্তৃতায় জানতে পারি। এই বাজেট বক্তৃতায় মূলকথা রয়েছে আমরা দারিদ্র, বেকারী দূর করতে চাই, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করতে চাই, আমরা ধনী এবং দরিদ্রদের মধ্যে অসাম্য দূর করতে চাই। কিন্তু আমি বুঝতে পারছি না, এই বাজেটের দ্বারা এইসমস্ত শুভ ইচ্ছা কি করে সার্থক হতে পারে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অর্থনীতির কথা, ব্যালেন্স বাজেট ইজ নো বাজেট। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বাজেটের দ্বারা পশ্চিমবাংলার উন্নতির কথা পরে চিন্তা করেছেন, তাঁর এই বাজেটের মধ্যে ফুটে উঠেছে কি করে এই বাজেটকে ব্যালেন্স বাজেট করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বাজেট সম্বন্ধে কয়েকটি কথা হাউসের সামনে রাখতে চাই। মন্ত্রিমহাশয় বলেছেন, আমি এমন একটা বাজেট উপস্থিত করেছি যে বাজেটের দ্বারা পশ্চিমবঙ্গের অধিবাসীদের আর চোখের জল পড়বে না। পশ্চিমবঙ্গবাসীর চোখের জল আর পড়বে না দূরের কথা, যে চোখের জল বর্তমান সময় তাদের পড়ছে সেটা মোছাবার কি পরিকল্পনা আছে এই বাজেটের মধ্যে সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি একবার লক্ষ্য করুন।

[3-40—3-50 p.m.]

এশিয়ার মধ্যে ভারতবর্ষ ইজ দি হাইয়েস্ট ট্যাক্সড নেশন। আর পশ্চিমবঙ্গ করভারে প্রপীড়িত। জনগণ আজকে জিনিসপত্রের দাম কি দেখছে? আজকে যে সমস্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্য যে হারে দাম বেড়েছে তা হচ্ছে শতকরা ১৬ ভাগ। যে সমস্ত সিরিয়াল তা বেড়েছে শতকরা ২৬ ভাগ, চিনির দাম বেড়েছে শতকরা ৩৩ ভাগ, এডিয়েবল অয়েল বেড়েছে প্রায় ২৮ ভাগ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হিসাব করে দেখতে পারেন, যদি কোন লোকের আয় ১০০ টাকা ধরা যায়, তার ৯০ ভাগ টাকা যায় সাধারণভাবে খাওয়া পরার জন্য। এই যে দ্রব্যমূল্য বৃদ্ধি, এই যে জনগণের কষ্ট তার উপর এই কর এবং খাজনা চলে আসছে। মাননীয় অর্থমন্ত্রী কি জানেন না যে, তার জন্য পশ্চিমবাংলার অধিকাংশ লোকের চোখের জল পড়ছে। তারা ঠিকমত কর দিতে পারছে না, তারা করভারে প্রপীড়িত এবং বছরের পর বছর লোন মকুব করবার জন্য, খাজনা মকুব করবার জন্য তারা সরকারের কাছে ধর্ণা দিচ্ছে। অতএব চোখের জল পড়বে না, একথা বলা খুব সুন্দর, কিন্তু চোখের জল যে পড়ছে পশ্চিমবাংলায় জনগণের, তারা করভারে প্রপীড়িত হয়ে দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য, সেকথা মাননীয় অর্থমন্ত্রী খুব সুচতুরভাবে তার বক্তৃতার মধ্যে অ্যাভয়েড করে গিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করবার জন্য দুটো পথ আছে, একটা পথ হচ্ছে সম্পদ সৃষ্টি করা, আরেকটা পথ হচ্ছে দ্রব্যমূল্যের দর বেঁধে দেওয়া। আমাদের পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রীর স্বীকারোক্তির মধ্যেই আছে যে, কৃষির উপর পশ্চিমবাংলার অর্থনীতি দাঁড়িয়ে আছে এবং এই কৃষির উপর শতকরা ৭০ জন লোক নির্ভরশীল। সেই কৃষির উন্নতির কথা তাঁর বাজেটের মধ্যে আছে বটে, এবং এই কথা ১৯৭২-৭৩ সালের বাজেটের বক্তৃতার মধ্যেও ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আজ পশ্চিমবাংলার মানুষের পার ক্যাপিটা ইনকাম ১৯৪৭ সালে ছিল ভারতবর্ষের সর্ব প্রদেশের উপরে আর আজকে ১৯৭২-৭৩ সালে কি দেখছি? আজকে দেখছি, এই পশ্চিম-বাংলার পার ক্যাপিটা ইনকাম ভারতবর্ষের সমস্ত প্রদেশের মধ্যে সর্বনিম্নে। কৃষি সম্পদ বাড়াবার কথা বলেছেন, কিন্তু কৃষক যে উপায়ে জিনিসপত্র পেলে কৃষির উন্নতি করতে পারে তার ব্যবস্থা আমরা এখনও করে উঠতে পারি নি, তাদের সারের ব্যবস্থা আমরা করে উঠতে পারি নি এবং ভবিষ্যতে সারের ব্যবস্থা কি করবো তাও বাজেট বক্তৃতার মধ্যে কোন কথা নেই। জলের ব্যবস্থা কি করবো তার কোন কথা বলা নেই। চাষীদের ঋণ কিভাবে অতি সহজে এবং তারা যাতে ঠিক সময় পায় তার কোন কথা বাজেটের মধ্যে নেই। অথচ বলছেন, কৃষি সম্পদ বৃদ্ধি করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, অর্থমন্ত্রীর কথামত পশ্চিমবাংলায় প্রায় ৩৮ হাজার গ্রাম আছে এবং তাঁর বাজেট বক্তৃতার মধ্যে তিনি বলেছেন যে, ১৯৭৩ সালে ফেব্রুয়ারি মাস পর্যন্ত দুটি ফিগার যোগ করলে দেখতে পাই ৫ হাজার ৬ শোটি গ্রামে বিদ্যুৎ গিয়েছে, মাননীয় অর্থমন্ত্রীর বেতার ভাষণে একথা আমি শুনেছি। আমাদের পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম আছে, তার মধ্যে ৫ হাজার ৬ শোটি গ্রামে তিনি বিদ্যুৎ পেঁপছে দিতে পেরেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, যে সমস্ত স্যালো টিউবওয়েল ও ডিপ টিউবওয়েল করা হয়েছে তার অধিকাংশগুলিতে সরকার বিদ্যুতের ব্যবস্থা এখনও করে উঠতে পারেন নি। সে ক্ষেত্রে কৃষক যে উৎপাদন করবে সেই কৃষি উৎপাদনের ব্যবস্থা যাতে বেশীভাবে করতে পারে তার ব্যবস্থা আপনারা করতে পারলেন না। আজ কৃষক যা উৎপন্ন করে তার কস্ট অব প্রোডাকশান এত পড়লো এবং বাজারে তার ন্যায্যমূল্য—সরকারী মতে ন্যায্যমূল্য দেবার ক্ষমতা এই সরকারের নেই।

পারচেজিং সেন্টারের যে ধানের সংগ্রহমূল্য নির্ধারণ করেছেন, সেই মূল্য নির্ধারণ নীতির ফলে চাষীরা আর্থিক ক্ষতিগ্রস্ত হচ্ছে। উত্তরবঙ্গের পাটচাষীরা ধ্বংসের মুখে চলেছে। আপনি জানেন স্পীকার মহাশয়, উত্তরবঙ্গে সাধারণত ধানের চেয়ে পাটের চাষই বেশী হয় এবং এই পাট চাষই সেখানে লাভজনক চাষ। কিন্তু কেন্দ্রীয় সরকারের মূল্য নির্ধারণ নীতির জন্য আজকে পাটচাষীদের এই অবস্থা হয়েছে, তারা ক্ষতিগ্রস্ত হয়েছে। কি করে তাদের সুবিধা হতে পারে সে সম্বন্ধে কোন সুনির্দিষ্ট নীতি এই বাজেটের মধ্যে নাই এবং সেই নীতি যদি না থাকে, তা হলে কি করে পশ্চিমবাংলার কৃষি সম্পদ গড়ে উঠতে পারে, সেটা আমি বুঝে উঠতে পারি না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বেকার সমস্যার কথা অত্যন্ত উদ্বেগের সঙ্গে বলেছেন। তিনি বলেছেন যে, পশ্চিমবাংলায় বেকার সমস্যা অত্যন্ত ভয়াবহ। এখানে বেকার এবং অর্ধবেকারের সমস্যা আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন যে, আপাততঃ ৪০ হাজার লোককে চাকুরি দেবেন এবং এই করে বেকার সমস্যার সমাধান করবেন। এই

৪০ হাজার লোকের চাকুরির কথা তিনি অনেকবার বলেছেন, এই হাউসেও আলোচনা হয়েছে। অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, একটি স্থায়ী চাকুরি করতে গেলে, অর্থনীতিবিদদের মতে প্রায় ২৯ থেকে ৩০ হাজার টাকার ইনভেস্টমেন্ট প্রয়োজন হয়। এই ৪০ হাজার চাকুরির স্থায়ী ব্যবস্থা করার জন্য যে সম্পদের প্রয়োজন সেটার কথা এই বাজেটে কোথায়? আমাদের পশ্চিম-বাংলায় শুধু ৪০ হাজার নয়, ৪০ লক্ষ বেকার আছে, তার মধ্যে আছে ৬০ হাজার বেকার ইঞ্জিনীয়ার। সুতরাং বাজেট বক্তৃতায় অর্থমন্ত্রী যথেষ্ট উদ্বেগ প্রকাশ করলেও এই বাজেট দ্বারা তিনি বেকারত্ব দূর করতে পারবেন কিনা সে বিষয়ে আমি যথেষ্ট সন্দিহান। শুধু তাই নয়, এই বাজেট দ্বারা বেকার সমস্যার সমাধান করা যাবে না। বেকার ভাই বোনদের চোখের জল ঘুচানো যাবে না, ১৯৭৩-৭৪ সালের বাজেট আমি সেই রকমই দেখতে পাচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্পের কথা বলেছেন, এই সরকার ৪০ কোটি টাকার লেটার অব ইন্টেন্ট দিয়েছেন এবং তার জন্য প্রায় ৩৩ কোটি টাকা মূলধনের মত কোম্পানী রেজিস্টার্ড করেছেন, এই সরকার ক্ষমতায় আসার পর। আপনি স্যার জানেন,

There is many a slip between the cup and the lip.

শুধুমাত্র ইন্টেন্ট পেলেই আর কোম্পানী রেজিস্টার্ড করলেই, তার অর্থ এই নয় যে পশ্চিম-বাংলা সমৃদ্ধ হয়ে উঠবে। শিল্পে সমৃদ্ধ হয়ে উঠতে গেলে যে পরিবেশ দরকার, সেই পরিবেশ সৃষ্টি হয় নি এজন্য যে, এই সরকারের কোন সুনির্দিষ্ট শিল্প নীতি নাই এবং সুনির্দিষ্ট শিল্প নীতির কথা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতার মধ্যেও রাখেন নি। আজ বেসরকারী শিল্পের কথা যদি ধরা যায়, তা হলে দেখা যাবে, বেসরকারী শিল্পে যারা অর্থ নিয়োগ করবে তারা অত্যন্ত শ্যাকি এবং প্যানিকী। আপনি জানেন না সরকারী নীতি কি হবে, মিক্সড ইকনমি চলবে, প্রাইভেট সেক্টার চলবে নাকি পাবলিক সেক্টার চলবে, এ সম্বন্ধে কোন সুনির্দিষ্ট নীতি হয় নি। ভারত সরকার থেকে আরম্ভ করে, পশ্চিমবঙ্গ সরকার পর্যন্ত কোন সুনির্দিষ্ট শিল্প নীতি তাঁরা দিতে পারেন নি। যদি বলতেন, আমাদের সোসালিস্ট ইকনমি, তা হলে বুঝতাম। সুতরাং আজকে সুনির্দিষ্ট শিল্প নীতি না থাকার জন্য লেটার অব ইন্টেন্ট এবং কোম্পানী রেজিস্টার্ড থাকলেই মূলধন খাটিয়ে ব্যবসা আরম্ভ হবে কিনা, সে বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। তারপর পাবলিক সেক্টারে আসুন। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় বলেছেনঃ

This Government has taken concrete steps to improve the working of the public sector enterprises.

[3-50—4-00 p.m.]

এবং সেই বক্তৃতার মধ্যে মাননীয় মন্ত্রিমহাশয় বলছেন যে, সরকারী পরিচালনাধীন সংস্থা ১৪ কোটি ৪২ লক্ষ টাকা মূলধন নিয়োগ করে ১৯৭২-৭৩ সালে ৩ কোটি ১৩ লক্ষ টাকা লোকসান দিয়েছে।

আর কি রকম ইমপ্রুভমেন্ট তিনি করলেন? ১৯৭৩-৭৪ সালে তিনি আশা করছেন, যেখানে ১৯৭২-৭৩ সালে লোকসান হলো ৩ কোটি ১৩ লক্ষ টাকা, সরকারী পরিচালনার দরুণ ৩ কোটি ৭৭ লক্ষ টাকা লোকসান হবে পাবলিক সেক্টরে। সব ব্যাপারেই সরকারকে লোকসান দিতে হচ্ছে। কারণ ইন-এফিসিয়েন্ট ম্যানেজমেন্ট। সরকারী যে সমস্ত সংস্থা চলছে সেখানে যে সমস্ত কর্মচারী নিযুক্ত—উচ্চ থেকে নিম্নপদস্থ কর্মচারী বিশেষ করে উচ্চপদস্থ কর্মচারী এ টু জেড ইন-এফিসেয়েন্ট এবং অনেক ক্ষেত্রে তারা দুর্নীতিপরায়ণ এবং তাদের অ্যাপারসান-মেন্ট অব ব্লেম এই রেসপনসিবিলিটি ফিক্স করা হচ্ছে যে, কার জন্য এই বিরাট লোকসানের জন্য সরকারকে বছরের পর বছর সমালোচনার সম্মুখীন হতে হচ্ছে এবং জনসাধারণের টাকা নিয়ে ছিনিমিনি খেলা হচ্ছে। তার জন্য কাউকে দায়ী করা হচ্ছে না কেন? যদি এই অ্যাপোর-সানমেন্ট অব ব্লেম ও রেসপনসিবিলিটি ফিক্স করা হয়, তা হলে অনেক বিগ গানস্ এর মধ্য থেকে বেরিয়ে পড়বে এবং কেঁচো খুঁড়তে সাপ বেরিয়ে পড়বে—যাদের ফলে বছরের পর বছর মন্ত্রিমহাশয়ের স্বীকারোক্তি অনুযায়ী, এই বিরাট টাকার ক্ষতি হচ্ছে।

মাননীয় পরিবহণমন্ত্রী অনেক সময় বলেন, এই সরকার ক্ষমতায় আসার পর থেকে আমাদের সরকারী বাস যা চলছে তার আয় বেড়েছে। এটা ঠিকই। তবে ক্ষতির পরিমাণ কমছে না এটাও ঠিক। ক্ষতিও হচ্ছে, আয়ও হচ্ছে। তবে ক্ষতির পরিমাণ কিছু কমেছে তাঁর দৃঢ় হস্তে কাজ করবার জন্য। এতো গেল পাবলিক সেক্টারের কথা।

তারপর ইলেকট্রিসিটি-র কথা বলা হয়েছে। ৩৮ হাজার গ্রামের মধ্যে মাত্র ৫ হাজার গ্রামে ইলেকট্রিসিটি গেছে। শিল্পে সুনির্দিষ্ট নীতি না থাকার জন্য শিল্পে অনুকূল আবহাওয়া সৃষ্টি হলো না। সরকারী পরিচালনায় সব শিল্পে বছরের পর বছর ক্ষতি হতে থাকলো। এইভাবে যদি দীর্ঘদিন চলে, তা হলে এই বাজেটের দ্বারা কিভাবে যে দেশের কি মঙ্গল হবে তা আমার মাথার মধ্যে আসছে না।

আপনি জানেন স্যার, আমাদের যে খাদ্যের সরবরাহের ব্যবস্থা, সংগ্রহের ব্যবস্থা তা সম্পূর্ণ নির্ভর করে শুধু পশ্চিমবঙ্গ সরকারের উপর নয়, ফুড করপোরেশন অব ইন্ডিয়া-র উপর এবং সেই ফুড করপোরেশন অব ইন্ডিয়া-র কাজের উপর পশ্চিমবঙ্গ সরকারের কোন কর্তৃত্ব নাই। ফলে দেখা যায়, সরকারী রিপোর্ট অনুযায়ী বছরে প্রায় ২০।২১ কোটি টাকার খাদ্যশস্য চুরি হচ্ছে সরকারী গুদাম থেকে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সেন্ট্রাল ফিসারিজ করপোরেশন আছে, তারা চুক্তি করেছিলেন যে, বাংলাদেশ থেকে ৯ কোটি টাকার মাছ এনে দেবেন। আপনি স্যার শুনলে অবাক হয়ে যাবেন, যারা ৯ কোটি টাকার মাছ বাংলাদেশ থেকে আনতে প্রতিশ্রুত তাঁরা এক কোটি টাকার মাছ আনতে পারেন নি, মাত্র ৬০।৬২ লক্ষ টাকার মাছ এনেছেন। তবে মাছ আসছে চোরাই পথে। কলকাতা ও হাওড়ায় অনুমোদিত মাছের ডিলার আছে ৪৭ জন। সেই ৪৭ জন ডিলারের কাজকর্ম সম্পর্কে এমন তদারকির অভাব যে কলকাতা ও হাওড়ায় সস্তা দরে বাইরে থেকে মাছ এলেও ঠিকমত সে মাছ কলকাতা ও হাওড়ার লোকেরা পান না। এবং সেন্ট্রাল ফিসারিজ করপোরেশন এই ফুড করপোরেশন অব ইন্ডিয়ার মত তারা পশ্চিমবাংলার সরকারের কোন কথার ধার ধারেন না। তাদের খেয়ালখুশি মত চলেন। তাদের এই ব্যবস্থার উপর কোন রকম হাত দেওয়া এই পশ্চিমবাংলার সরকার বা প্রাদেশিক সরকারের ক্ষমতা না থাকার দরুন দুর্ভোগ ভোগ করতে হচ্ছে পশ্চিমবাংলার লোককে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন, যে বাজেট তৈরি করা হয়েছে সেই বাজেটের মধ্যে কোন ডায়নামিক জিনিস না থাকায় এই বাজেট প্রগতিশীল বাজেট হতে পারে না। এই বাজেট সমাজতান্ত্রিক বাজেট হতে পারে না। এই বাজেটের দ্বারা পশ্চিমবঙ্গবাসী বিশেষ করে গরিব, দরিদ্র, মধ্যবিত্ত লোকেরা উপকার হওয়া এবং দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা সম্ভব নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গোটা বাজেটকে যদি প্রগতিশীল বাজেট বলতে হয়, তা হলে পরে সব খাতে খরচ বৃদ্ধি দেখতে পাওয়া যেত শিক্ষা, স্বাস্থ্য, কৃষি, শিল্প, এই সমস্ত জিনিসের উপর যদি ব্যয় বৃদ্ধি করতে পারতাম, তা হলে পরে এই বাজেট প্রগতিশীল বাজেট হত। এখানে শিক্ষার কথা কি বলা হয়েছে না, একটা লাইনে লেখা আছে যে, আমরা ১ হাজার প্রাথমিক স্কুল করে দেব আর তাতে ৩ হাজার শিক্ষক দেব। কি দোষ করল আমার পশ্চিমবঙ্গের মাধ্যমিক শিক্ষকরা, কি দোষ করল পশ্চিমবঙ্গের সরকারী এবং বেসরকারী কলেজের শিক্ষকরা, যদি মাহিনা দিতে না পারেন, বেশী পয়সা দিতে না পারেন, সমাজতান্ত্রিক প্রগতিশীল সরকারের মন্ত্রিমণ্ডলী? কিন্তু যেটুকু টাকা দেন সেইটুকু টাকা মাসে মাসে দেবেন, বছরের টাকা বছরের মধ্যে দেবেন তার প্রতিশ্রুতি কোথায়? এই প্রগতিশীল বাজেটের মধ্যে আজকে যদি ফিক্সড ইনকাম গ্রুপের কথা চিন্তা করেন, আজকে যারা শিক্ষক, কলেজের শিক্ষক, মাধ্যমিক স্কুলের শিক্ষক, প্রাথমিক স্কুলের শিক্ষক—তাদের মধ্যে খুব কমই বড়লোকের ঘর থেকে এসেছে। মধ্যবিত্ত বাড়ির ছেলেরা চাকরি করছে এবং সরকারের প্রতিশ্রুতি আছে যে, তাদের মাহিনা দেবেন এবং এই সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে শিক্ষামন্ত্রী পর্যন্ত এই হাউসে প্রতিশ্রুতি দিয়েছেন যে, মাসের শেষে নয় মাসের প্রথমেই মাহিনা দেবেন। সেই প্রতিশ্রুতি এই বাজেটে কোথায়? আজকে দরিদ্র বয়স্কদের উপকার করতে পারলেন না সম্পদ সৃষ্টি করতে পারলেন না বেকার যুবকদের চাকরি দিতে পারলেন না। যে সমস্ত কল-কারখানা চালু করলেন তাতে ক্ষতি হতে

লাগলো। এবং স্ট্রাইক ও ধর্মঘট চলতে থাকলো। পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে কোন উন্নতি-মূলক কথা, শ্রমিকদের দুর্দশার কথা বললেন, শিক্ষকদের অভাবের কথা বললেন, কিন্তু তাদের উন্নতির কোন চেষ্টা করতে পারলেন না। অথচ বাজেটে বলেছেন যে, এই বাজেটের দ্বারা পশ্চিমবাংলার মানুষের উপকার হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিচার করে দেখুন, আজকে বাজেটের বৈশিষ্ট্য হচ্ছে যে, সরকার বলেছেন যে, বেকারিত্ব দূর হবে, সম্পদ সৃষ্টি হবে। যদি আমরা পঞ্চবার্ষিক পরিকল্পনায় আরও অধিক টাকা নিয়োগ করতে পারি, অধিক টাকা নিয়োগ করতে হলে আমাকে এই কথাই বলতে হয় যে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল যতই টাকা দিন না কেন তার মধ্যে শর্তও বাড়িয়ে দেন—তোমাকে যদি এত কোটি টাকা দিই তোমার নিজের থেকে এত কোটি টাকা তুলতে হবে। অতএব মন্ত্রিমহাশয় যে আশা করছেন যে, পঞ্চবার্ষিক পরিকল্পনার মাধ্যমে ভারত সরকারের কাছ থেকে টাকা নিয়ে এখানকার সম্পদ সৃষ্টির চেষ্টা করবেন। সেক্ষেত্রে আবার আমাদের এই পশ্চিমবাংলায় বেশী অর্থ সংগ্রহ করতে হবে—বেশী অর্থ সংগ্রহ করতে হলে নূতন কর ধার্য ছাড়া আর কোন উপায় নেই। অতএব ট্যাক্স করলেন

[4-00—4-10 p.m.]

না—এই কথা বলার অর্থ এই নয় যে, ট্যাক্স করবেন না। নিশ্চয় করতে হবে—পঞ্চবার্ষিক পরি-কল্পনায় নূতন বিনিয়োগ যদি জনসাধারণের কল্যাণের জন্য করতে হয় তা হলে ট্যাক্স করতে হবে। আর একটা কথা বাজেটের মধ্যে স্পষ্ট হয়ে আছে তা হচ্ছে মোর রিলায়েন্স অন সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কোন স্টেটকে যদি স্বনির্ভরশীল অর্থনীতি গড়ে তুলতে হয়, তা হলে আস্তে আস্তে কেন্দ্রের উপর নির্ভরশীলতা কমাতে হবে। কেন্দ্রের সংগতির উপর নির্ভরশীলতা যদি কমাতে না পারি, তা হলে পদে পদে এই স্টেট কেন্দ্রের উপর নির্ভরশীল হয়ে থাকবে এবং সেখানে তার কোন দাবি আদায় করা, তার কোন স্বার্থ রক্ষা এই সরকারের পক্ষে দুরূহ হয়ে উঠবে। এই বাজেটে আমাদের অর্থমন্ত্রী অনেক জায়গায় কেন্দ্রের লোন অ্যাসিস্ট্যান্সের উপর নির্ভর করে তৈরি করেছেন। মাননীয় অর্থমন্ত্রী বলেছেন,

We are living in a historic time. If we are to discharge our historic duty.

নিশ্চয় একথা ঠিক যে, উই আর লিভিং ইন এ হিস্টোরিক টাইম। এই হিস্টোরিক টাইমে যদি পশ্চিমবাংলার জনগণের উন্নতি করতে হয়, দি গভর্নমেন্ট অ্যান্ড দি পিপল হ্যাভ টু প্লে এ হিস্টোরিক রোল। স্পীকার মহাশয়ের মাধ্যমে অর্থমন্ত্রী মহাশয় আপনাকে সানুনয়ে জিজ্ঞাসা করি, আপনি পশ্চিমবাংলার যে বাজেট তৈরি করেছেন এবং এখানে যে বুরোক্রাসী রয়েছে, যে প্রশাসনযন্ত্র রয়েছে, তার দ্বারা এই হিস্টোরিক টাইমে হিস্টোরিক রোল প্লে করা কি সম্ভব হবে? আমরা জানি, এই যে বুরোক্রাসী তাতে মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর যে প্রতিশ্রুতি, তা পালিত হতে পারলো কি? মাসের প্রথমে শিক্ষকদের মাইনে দেওয়া হবে শিক্ষকদের যে প্রতিশ্রুতি দেওয়া হল, তা কি পালিত হল? এই শিক্ষকই হচ্ছে জাতির মেরুদণ্ড, কিন্তু এই বুরোক্রাসীর দ্বারা হিস্টোরিক টাইমে এই হিস্টোরিক রোল প্লে করা সম্ভব হবে না। এই বলে বাজেটের সমালোচনা শেষ করি।

**শ্রীমতী ইলা মিত্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটে সাধারণ, সামাজিক অর্থনৈতিক যে চিত্র সেটা প্রতিফলিত হয়। বক্তৃতা অনেক বড় বড় করা যায়, অনেক প্রতিশ্রুতি দেওয়া যায়, কিন্তু সত্যিকারের হিসাবনিকাশ যখন করা যায় তখন সেইসমস্ত বক্তৃতা সেইসমস্ত প্রতিশ্রুতির মধ্যে যে ফাঁক ও ফাঁকি আছে তা সমস্ত ধরা পড়ে যায়। এই বাজেটে যেমন ভাল দিক ধরা পড়ে তেমনি মন্দ দিকও ধরা পড়ে। গোটা পশ্চিমবাংলার এই যে বাজেট এখানে অর্থমন্ত্রী উপস্থিত করেছেন, তার মধ্যে ভাল মন্দ কোন দিকই বিশেষভাবে প্রতিফলিত হয় নাই। এক কথায় বলতে গেলে, মামুলি গতানুগতিক বাজেট তিনি এখানে উপস্থিত করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী বিশেষ কায়দা করে বাজেট উপস্থিত করেছেন এবং তার জন্য নিশ্চয়ই তাঁকে বাহবা দিতে হবে। কারণ হচ্ছে যে সময় বাজেট উপস্থিত করা হয় তখন লোকে ভয়ে ভয়ে থাকে যে কোন জিনিসের উপর কর বসাবে। সেদিক থেকে দেখা যাচ্ছে কোন কর ধার্য তিনি করেন নি।

কিন্তু বাংলাদেশের শরণার্থীদের সাহায্যের জন্য যে ট্যাক্স এর আগে আমরা দিয়েছিলাম, কেন্দ্র সেই ট্যাক্স ছেড়ে দিয়েছে বটে, রাজ্যসরকার কিন্তু তার নিজের খরচের জন্য সেই ট্যাক্স রেখেছে। কাজেই পশ্চিমবাংলার পক্ষে এটা নতুন কর। মানুষের মনকে নাড়া না দিয়ে বেশ কায়দা করে অর্থ-মন্ত্রী এটাকে উপস্থিত করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী বলেছেন, তিনি পূর্বে যেসমস্ত বিষয়ের উপর কর ধার্য করেছেন তার থেকে তাঁর সরকারের আয় ইত্যাদি তুলে নিতে পারবেন। এবং তার জন্যই তিনি কিছু ইঙ্গিত এই বাজেটের মধ্যে উপস্থিত করেছেন। যেমন উদাহরণস্বরূপ বলা যায় তিনি বলেছেন যে, বিক্রয়কর বাবত সাড়ে সাত কোটি টাকা তুলে নিতে পারবেন। এটা খুব ভাল কথা। কারণ, কর না দেওয়াটা একটা রেওয়াজ হয়ে দাঁড়িয়েছে, সেখানে আমাদের পশ্চিমবাংলা সরকার শক্ত হয়ে দাঁড়িয়ে যদি কর আদায় করে নিতে পারেন, তা হলে সেটা খুব ভাল কথা হবে। কিন্তু এই চা-বাগিচার মালিক এবং কয়লা-খনির মালিকরা তারা যে বছর বছর আমাদের সরকারের কোটি কোটি পাওনা টাকা ফাঁকি দিয়ে যে মুনাফার পাহাড় লুটছেন, তাদের গায়ে হাত দিয়ে তাদের কাছ থেকে আদায় করার চেষ্টা করলে সরকারের আরো বেশী আয় হতে পারতো, তার কোন ইঙ্গিত তো এই বাজেটের মধ্যে দেখলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বাজেট সম্পর্কে বলেছেন যে, এই বাজেট একটা কর্মসংস্থান বৃদ্ধিমুখীন বাজেট হয়েছে। আমি প্রথম থেকে শেষ পর্যন্ত খুঁজে-পেতে বাজেটের মধ্যে কোথাও তার কোন হদিশ পেলাম না। আমি সেই জন্য সকলের দৃষ্টি আকর্ষণ করছি সরকার পক্ষ থেকে যে ইকনমিক রিভিউটা আমাদের সামনে উপস্থিত করা হয়েছে সেই ইকনমিক রিভিউটাকে কার্যকর করার জন্য। সেই ইকনমিক রিভিউতে পশ্চিমবাংলার আর্থিক চিত্রটা পরিস্ফুটিত হয়েছে এবং সেই চিত্রে দেখা যাচ্ছে ১৯৭২-৭৩ সালে পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা ক্রমশঃ ক্রমশঃ খুবই নীচের দিকে নেমে যাচ্ছে। অতএব এই যখন আর্থিক অবস্থা, এই যখন পশ্চিমবাংলার আর্থিক সংকট, তখন গতানুগতিক এবং মামুলি বাজেট দিয়ে সেই সংকটের মোকাবিলা যে করা যায় না সেই সম্পর্কে কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে তিনি কিন্তু রাখেন নি। শুধু তাই নয়, এর যে বিকল্প পথে যেতে হবে, তারও কোন উল্লেখ কিন্তু তিনি এই বাজেটের মধ্যে উপস্থিত করেন নি। তিনি অবশ্য কয়েকটি ভাল ভাল কথা বলেছেন। কথাগুলি কি? তিনি বলেছেন, ফিফ্থ ফাইন্যান্স কমিশন-এর যে রায়, সেই রায়ের ভিত্তিতে কেন্দ্রের কাছ থেকে পশ্চিমবাংলা সরকার বেশ কিছু টাকা পেতে পারবেন। দ্বিতীয়তঃ তিনি বলেছেন, সরকারের যেসমস্ত শিল্প-বাণিজ্য সংস্থা আছে তার থেকে যে মুনাফা হয় সেই মুনাফা দিয়ে আমাদের পশ্চিমবাংলার কিছু জনহিতকর কার্য তিনি করবেন। কিন্তু এই কথা কি অর্থমন্ত্রী জানেন না যে, পশ্চিমবাংলা সরকারের যে শিল্প-বাণিজ্য সংস্থাগুলি আছে সেখানে যে বছরে বছরে লাভের পরিবর্তে কেবল লোকসানই হচ্ছে—এই কথা কি তিনি জানেন না? তা ছাড়া তৃতীয় আর একটি বক্তব্য তিনি এই বাজেটের মধ্যে উপস্থিত করেছেন যে, জনসাধারণের স্বার্থে তিনি কোন ট্যাক্স বসাতে দ্বিধা করবেন না। এখানেই জিজ্ঞাসা, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা উচ্চ বিত্তবান ব্যক্তি, যারা সম্পদশালী ব্যক্তি, যারা অনেক বেশী উপার্জন করেন তাদের গায়ে হাত দিলে জনসাধারণ বিন্দুমাত্র আপত্তি করতো না, কই তাদের গায়ে তো কোন হাত দেওয়া হল না? সেই বিত্তবানদের গায়ে হাত দেওয়া হয় নি বলে জোরের সঙ্গে ঘোষণা করতে পারি যে, এই বাজেট কোনক্রমেই প্রগতিশীল আখ্যা পেতে পারে না এবং এই বাজেট সাধারণ মানুষের কাছে কোন আশা-আকাঙ্ক্ষা জোগাতে পারবে না।

[4-10—4-20 p.m.]

যে অর্থনৈতিক সংকটের কথা সরকারী রিপোর্টে—ইকনমিক রিভিউ-এ পর্যালোচনা করা হয়েছে, সেই সংকট কাটাতে গেলে বা সেই সংকট কাটিয়ে পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবার বাজেট এটা নয় এবং পশ্চিমবাংলার অবক্ষয় ঠেকাবার বাজেটও এটা নয়। এই প্রসঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকটি গুরুত্বপূর্ণ ঘটনা যা আপনারা সকলেই জানেন সেটা উল্লেখ করতে চাই। সেগুলি হচ্ছে, দক্ষিণপন্থী প্রতিক্রিয়া শক্তির পরাজয়, ভারত সোভিয়েত মৈত্রী চুক্তি, বাংলাদেশের মুক্তি। এই সময় জনসাধারণের আন্দোলন প্রচণ্ডভাবে বেড়েছে। জনসাধারণ প্রচণ্ড র‍্যাডিকালাইজড হয়েছে এবং তার ফলে আপনারা সকলেই জানেন, ১৯৭২ সালের নির্বাচনে

"গরিবী হটাও" এবং "অর্থনৈতিক স্বয়ম্ভরতা" এই দুটি দাবি নিয়ে জনসাধারণের বিরাট জয় হয়েছে দক্ষিণপন্থী প্রতিক্রিয়া শক্তির বিরুদ্ধে। নির্বাচনের পর আমরা একথা পরিষ্কারভাবে বলেছিলাম যে, রাজনৈতিক ক্ষেত্রে যেটুকু জয় আমাদের হয়েছে তাকে যদি সংরক্ষিত করতে হয়, তা হলে যে অর্থনৈতিক সংকট আজকে আমাদের দেশে হয়েছে ২৫ বছর ধরে দেশকে পুঁজি-বাদীর পথে পরিচালনা করার জন্য, তার যদি মোকাবিলা করতে হয়, তা হলে পিস-মিল-ভাবে বা টুকরো টুকরোভাবে সংস্কার নয়, আমূল সামাজিক এবং অর্থনৈতিক পরিবর্তন প্রয়োজন। তা যদি করা যায়, তবেই এই পুঁজিবাদী সংকটের মোকাবিলা করা যাবে। তা ছাড়া নয়। আর তা যদি করা না যায়, তা হলে রাজনৈতিক ক্ষেত্রে যেটুকু জয় আমরা অর্জন করেছি সেটা আমরা রাখতে পারবো না বা তাকে এগিয়ে নিয়ে যেতে পারবো না। তাই নির্বাচনের পর আমরা বলেছিলাম যে, জনসাধারণকে যে প্রতিশ্রুতি দিয়ে আমরা নির্বাচনে জয়লাভ করেছি সেই প্রতিশ্রুতি কার্যকর করা হোক। অর্থাৎ ভূমিসংস্কার আইন কার্যকর করা হোক, বিদেশী তেল কোম্পানীগুলি, চা চটকল তেলকল চিনিরকল জাতীয়করণ করা হোক। আমরা বলেছিলাম খাদ্যশস্য, কাপড় ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিস যেমন কেরোসিন তেল, দেশলাই, খাবার তেল -এগুলিকে সরকার পাইকারী রাষ্ট্রীয় বাণিজ্যকরণ করুন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, সরকার নির্বাচনের সময় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সে পথে না গিয়ে অন্য পথে চলতে শুরু করেছেন। যে পথ হচ্ছে একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সমঝোতা করে চলার পথ, তাদের তুষ্ট করে চলার পথ। সে পথ হচ্ছে, কায়েমী শক্তিকে তুষ্ট করে চলার পথ। তারই প্রতিফলন আমরা কেন্দ্রীয় বাজেট এবং পশ্চিমবাংলার বাজেটে দেখেছি। তাই কেন্দ্রীয় বাজেট বেরুবার সঙ্গে সঙ্গে আমরা দেখেছি, পুঁজিপতি শিল্পপতিরা প্রচন্ড খুশী। আমরা দেখেছি, বেঙ্গল চেম্বার অব কমার্সের প্রেসিডেন্ট তিনি অর্থমন্ত্রীকে অভিনন্দন জানিয়েছেন। কারণ ঐ শিল্পপতি বা পুঁজিপতিদের গায়ে বিন্দুমাত্র হাত পড়ে নি। যেটুকু ট্যাক্স বসানো হয়েছে ২৯২ কোটি ৬০ লক্ষ টাকা, তার মধ্যে প্রত্যক্ষকর মাত্র ১৮ কোটি ৬০ লক্ষ টাকা। কাজেই পুঁজিপতিদের গায়ে বিন্দুমাত্র আঘাত করা হয় নি। সুতরাং নির্বাচনে সরকার যে প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং যার ভিত্তিতে জিতেছিলেন সেই প্রতিশ্রুতি থেকে সরকার পিছু হটছেন। তার প্রতিফলন আমরা কেন্দ্রীয় বাজেটে দেখেছি। তা ছাড়াও তার প্রতিফলন আমরা দেখেছি, কিছুদিন আগে স্বয়ং প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ফেডারেশন অব ইন্ডিয়ান চেম্বার অব কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজের সভায় তিনি বক্তৃতা প্রসঙ্গে বলেছেন, একচেটিয়া পুঁজিপতিদের তিনি সহযোগিতা করবেন। তিনি বলেছেন, একচেটিয়া পুঁজির বিরুদ্ধে কাজ যাতে না হয় সে সম্পর্কে তিনি দেখবেন এবং তার সঙ্গে সুর মিলিয়ে আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় একটা নূতন ফরমুলা উপস্থিত করেছেন। সেই ফরমুলা তিনি উপস্থিত করলেন যখন সারা দেশের মানুষ একচেটিয়া পুঁজিকে জাতীয়করণ করা হোক বলে দাবি তুলেছেন, যখন কলকারখানার শ্রমিকরা একচেটিয়া পুঁজিকে সরকার গ্রহণ করে নিক বলে প্রত্যক্ষ সংগ্রামে নেমেছেন, যখন শ্রমিকের দাবিতে সরকার কোন তদন্ত মালিকের বিরুদ্ধে করছেন, যখন সেই মালিকের কু-কীর্তি ধরা পড়ছে তখন সেই সময়ে আমাদের পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী তিনি ফরমুলা উপস্থিত করলেন যে, প্রতিষ্ঠানে যদি শতকরা ৫১ ভাগ পুঁজি সরকারের থাকে, তা হলে একচেটিয়া পুঁজিকে নিয়ন্ত্রণ করা যায়, এই শিল্পনীতি হওয়া উচিত বলে মন্তব্য করলেন। অর্থাৎ তিনি বলতে চেয়েছেন, এক ঘাটে গরু এবং বাঘে একসঙ্গে জল খাবে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি জিজ্ঞাসা করতে চাই, যদি ৫১ ভাগ শেয়ার কোন প্রতিষ্ঠানে সরকারের থাকে, তা হলে তাই নিয়ে একচেটিয়া পুঁজিকে নিয়ন্ত্রণ করা যায়, এবং এই শিল্পনীতি হওয়া উচিত, তা হলে পশ্চিমবাংলার বিধানসভায় সমস্ত কয়লাখনি জাতীয়-করণ করা হোক, সকলে মিলে এই প্রস্তাব কেন গ্রহণ করলাম? মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাকে সেকথা বলতে চাই, কিভাবে নির্বাচনের প্রতিশ্রুতি থেকে আমরা পিছনে সরে আসছি। শুধু তাই নয়, ৫১ ভাগ সরকারী পুঁজি কেন, ৭৪ ভাগ সরকারী পুঁজি নিয়েও একচেটিয়া পুঁজিকে ঠেকান যায় না। তাদের দৃষ্টিভঙ্গি আমাদের চোখের সামনে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

আপনি জানেন যে, বিদেশী তেল কোম্পানী এসো তারা ৭৪ ভাগ শেয়ার সরকার নিক বলে আহবান করেছে। তেল দপ্তরের মন্ত্রী শ্রী গোখলে পার্লিয়ামেন্টে বলেছেন যে, এসো কোম্পানী-র এই যে প্রস্তাব এটা যত সহজ বলে মনে হচ্ছে ততটা সহজ নয়। বিদেশী এবং একচেটিয়া পুঁজির মধ্যে কি কোন পার্থক্য আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই একচেটিয়া পুঁজিপতিরা বছরের পর বছর কোটি কোটি টাকার বিদেশী মুদ্রা চুরি করে পাচার করে দিচ্ছে একথা পার্লিয়ামেন্ট-এর মন্ত্রীরা সেখানে পেশ করেছেন। তা ছাড়া যদি রিজার্ভ ব্যাংক বুলেটিন দেখি, তা হলে দেখবো ১ হাজার ৫০১টি কারখানার ব্যক্তিগত মালিকানা যাদের হাতে আছে তারা শতকরা ৪৪ অংশ লাভের ভাগ পাচ্ছে। শুধু তাই নয়, ট্যাক্স বাদ দিয়ে ২১৭ কোটি টাকা তারা মুনাফা বাবতে পেয়েছে। এই মুনাফা ২১৭ কোটি টাকা থেকে তারা মাত্র ৯০ কোটি টাকা কারখানার জন্য বিনিয়োগ করে আর বাকী টাকা তারা পাচার করে দিচ্ছে। কাজেই একচেটিয়া পুঁজিপতিদের সংগে সমঝোতা করে কারখানা বৃদ্ধি করা যাবে, বেকার সমস্যা সমাধান করা যাবে, যুবকদের চাকুরি দেওয়া যাবে, আমাদের দেশ ধনধান্যে ভরে উঠবে একথা যদি কেউ মনে করে থাকেন, তা হলে সেটা আকাশ কুসুম চিন্তা করা ছাড়া আর কিছু নয়। আজকে এই এক-চেটিয়া পুঁজি তাদের নিজেদের স্বার্থে রাষ্ট্রের পুঁজিকে তারা গ্রাস করে ফেলবে এবং যার ফল হবে সমস্ত জিনিসগুলিতে। অতি মুনাফার স্বার্থে সমস্ত জিনিসের উৎপাদন কমে যাবে এবং ঘাটতির জন্য সমস্ত জিনিসের দাম বেড়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি উদাহরণ আমি দেব, গরিবী হঠাও শ্লোগান আমরা দিয়েছি। শ্রী সুব্রহ্মনিয়াম পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনার যে দৃষ্টিভঙ্গি হাজির করেছেন সেখানে কিন্তু গরিবী হঠাও প্রতিশ্রুতি পালনের কোন ইঙ্গিত নেই। বিশেষ বিশেষ জিনিষগুলিতে যেমন ভূমিসংস্কার কার্যকরী করা, বিদেশী তেল কোম্পানীগুলিকে জাতীয়করণ করা, চা, সুতা, খাদ্যশস্যের রাষ্ট্রীয় বাণিজ্য করা।—এসব কথা পঞ্চম পরিকল্পনার দৃষ্টিভঙ্গিতে নেই। শুধু তাই নয়, পঞ্চম পরিকল্পনায় কতখানি বিদ্যুৎ, কতখানি ইস্পাত, কত মেসিনারী টুলস, এসব উৎপন্ন করা যাবে, কিভাবে দারিদ্র্যতা দূর করা যাবে, সেসব সম্পর্কে কিছু বলা নেই। শুধু বলা আছে, কিছু সংস্কারের কথা। সেই সংস্কার হচ্ছে কিছু নলকূপ খোঁড়া হবে রাস্তাঘাট করা হবে, কিছু হাসপাতাল তৈরি করা হবে আর পরিবার পরিকল্পনাকে জনপ্রিয় করে তুলতে হবে।

[4-20—4-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই বলছিলাম যে, নির্বাচনী প্রতিশ্রুতি থেকে কিভাবে সরকার পিছু হটছে। নইলে ভূমিসংস্কারের ক্ষেত্রে কেন সেই কৃষিসংক্রান্ত জাতীয় কমিশনের নাইন মেন কমিটির সুপারিশগুলো আজও কার্যকর করা হল না। সেই সুপারিশগুলোর মর্ম কায়েমী-স্বার্থ খুব ভাল করে বুঝেছিল, তাই তারা প্রচণ্ডভাবে এর বিরুদ্ধে আক্রমণ শুরু করেছিল এবং তাদের কাছে সরকার মাথা নত করলেন। নইলে নূতন সর্বোচ্চ সীমা আইন বলবৎ করার তারিখ ১৯৭০ সালের সেপ্টেম্বর, তাকে বদলে ১৯৭১ সালের জানুয়ারি করে দেওয়া হল কেন? ১৯৭০ সালের মুখ্যমন্ত্রীদের সম্মেলনের কিছু পরেই লক্ষ লক্ষ একর জমির সর্বোচ্চ সীমা আইনের আওতা থেকে বেরিয়ে চলে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ ছাড়া মূল সমস্যার মোকাবিলা করার ক্ষেত্রে কিভাবে সরকার পিছিয়ে গেছে, তার দৃষ্টান্ত হচ্ছে জিনিসপত্রের দর বৃদ্ধি, খাদ্যশস্য, কাপড়, ঔষধ, তেল প্রভৃতির দাম যেভাবে বেড়ে গেছে স্বাধীনতার ২৫ বছরের মধ্যে, এইভাবে কখনও দাম বাড়ে নি। যখন একদিকে দাম বাড়ছে, অন্যদিকে দেখছি, গরিবী হটাও একটা প্রহসনে দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্ত জিনিসের ক্রেতাদের অবস্থা যেমন দিনের পর দিন খারাপ হয়ে পড়েছে, তেমনি এই সমস্ত জিনিসের বিক্রেতারা একেবারে মুনাফার পাহাড় জমাচ্ছে। এই হচ্ছে পুঁজিবাদী আইনের নিয়ম। জিনিসপত্রের দাম বেড়ে যাবে, মানুষের যদি টাকা না থাকে, মানুষ সেই জিনিস কিনতে পারবে না। দর বৃদ্ধি সম্পর্কে যখন আমরা প্রথমে দৃষ্টি আকর্ষণ করেছিলাম তখন বলা হয়েছিল, এটা সাময়িক। এটা কিছু নয়। শীঘ্র দর নেমে যাবে। তার একমাত্র অর্থ হল বাস্তব অবস্থাকে স্বীকার না করে, ঐ চোরা-

কারবারী, একচেটিয়া পুঁজিপতি, ভূস্বামী, মুনাফাখোরদের বিরুদ্ধে যে ব্যবস্থা নেওয়া উচিত, তা নিতে সরকার চান নি। শুধু তাই নয়, মিথ্যা যুক্তি সরকার পক্ষ থেকে দরবৃদ্ধি সম্পর্কে উপস্থিত করে জনসাধারণকে বিভ্রান্ত করা হতে লাগল। সেই বিভ্রান্তিটা কি? পাকিস্তানী আক্রমণের ফলে শরণার্থীদের জন্য নোট ছাপিয়ে ব্যয় করতে হয়েছে। সেইজন্য নাকি মুদ্রাস্ফীতি ঘটেছে, সেইজন্য নাকি দরবৃদ্ধি ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশের শরণার্থীদের জন্য খরচ হয়েছে ৭০০ কোটি টাকা এবং যদি সরকারী ভাষ্য থেকে প্রকৃত তথ্য দেখা যায়, তা হলে দেখা যাবে, ১৯৭১-৭২ সালে ব্যাংক সরকারকে ঋণ দিয়েছে ১,১৮২ কোটি টাকা এবং ১৯৭২ সালের মার্চ মাসে শরণার্থীরা চলে গেছে। এপ্রিল থেকে জুলাই মাসের মধ্যে ব্যাংক থেকে সরকারকে ঋণ দেওয়া হয়েছে ৫৯২ কোটি টাকা। আরও যুক্তি হাজির করা হয়েছে, একচেটিয়া পুঁজিকে সন্তুট করতে সেই যুক্তি, মজুরী বৃদ্ধির জন্য নাকি দরবৃদ্ধি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকারী ভাষ্যে কিন্তু বিপরীত চিত্র দেখা যায়। শ্রমসংক্রান্ত জাতীয় কমিশন , বলছেন যে, উৎপাদনের জন্য যে ব্যয় হচ্ছে, সেই অনুপাতে মজুরীর জন্য ব্যয় অনেক কমে গেছে। জাতীয় কমিশন এই কথাই বছেছেন যে, যতখানি সম্পদ বেড়েছে, তার তুলনায় মজুরী অনেক হ্রাস পেয়েছে। জাতীয় আয় কমিশন আরও বলেছেন যে, জাতীয় আয়ের বার্ষিক বৃদ্ধির হার যেটা বেড়েছে সেই দিক থেকে মজুরদের মজুরী কমে গিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাজেই যে কথা বলা হচ্ছে, তার ঠিক উল্টো কাজ হচ্ছে। কাজেই মজুরী বৃদ্ধির জন্য দর বেড়েছে এই যে বক্তব্য সরকার পক্ষ থেকে উপস্থিত করা হয় আমার মনে হয় সেটা সম্পূর্ণ মিথ্যা কথা। আরও বলা হয় দুষ্প্রাপ্যতার জন্য নাকি দর বেড়েছে। এই কথা যদি সরকার জানে যে দুষ্প্রাপ্যতার জন্য দর বেড়েছে, তা হলে ১৯৭০-৭১ এবং ১৯৭১-৭২ সালে চাল, গম যত মজুত হয়েছে এই রকম আর কখনও মজুত করা হয় নি। ১৯৭১-৭২ সালে ৫৪·৫ লক্ষ টন মজুত করা হয়েছিল এবং সমস্ত রপ্তানী ছেড়েও ৩·৪ লক্ষ টন উদ্বৃত্ত থাকে। কাপড় এইবার সবচেয়ে বেশী উৎপাদন হয়েছে, ওষুধ এইবার সবচেয়ে বেশী উৎপাদন হয়েছে। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, একচেটিয়া পুঁজির এবং ভূস্বামীদের আওতায় সমস্ত জিনিস চলে যাচ্ছে। এই জিনিসকে সামাল দেওয়ার বিরোধী ব্যবস্থা নেই, পরিবর্তে কন্সেসন দেওয়া হচ্ছে, এই কথা যদি আমরা বলি, তা হলেই আমরা বিভ্রান্ত বলে দেওয়া হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, খাদ্যশস্যের মার্কেটেবল সারপ্লাস হচ্ছে মাত্র ১/৪ অংশ, কিন্তু ফুড করপোরেশন অফ ইন্ডিয়া, চাল, ডাল, মোটা দানার শস্যের আজও কোন মজুতের ব্যবস্থা করেন নি। কিন্তু ফুড করপোরেশন অফ ইন্ডিয়া উৎপাদকদের কাছ থেকে সরাসরি সংগ্রহ না করে কেন পাইকার এবং মধ্যস্বত্বভোগীদের কাছ থেকে ক্রয় করেন? মূল্যমান নামিয়ে আনার জন্য ফুড করপোরেশন অফ ইন্ডিয়া মজুত কেন ব্যক্তিগত মালিকানার হাতে ছেড়ে দিচ্ছেন, কেন নিত্যপ্রয়োজনীয় জিনিসগুলি সরকারী আওতায় ছেড়ে দেওয়া হয় না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস ১৯৭০ সালে সিদ্ধান্ত নিয়েছিলেন যে, চিনি কলগুলিকে জাতীয়করণ করা হবে। কিন্তু চিনির দাম বাড়ছে এই জন্য কি সরকারের কোন দায়িত্ব নেই? কংগ্রেস সভাপতি শংকরদয়াল শর্মা বললেন, সুতা কলগুলিকে জাতীয়করণ করে নেওয়া হবে, কিন্তু কেবলমাত্র রুগ্ন এবং সিক সুতা কলগুলি নেওয়া হচ্ছে এবং সরকার পক্ষ থেকে মসৃন কাপড় এবং বিলাসী কাপড় যাতে অনেক বেশী মুনাফা হয় সেইগুলি বেশী করে উৎপাদনের সম্মতি দেওয়া হচ্ছে। কিন্তু মোটা কাপড়ের উৎপাদনের জন্য মাত্র শতকরা ২০ ভাগ রিজার্ভ রাখা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিদেশী কোম্পানীগুলি বছরে কোটি কোটি টাকা মুনাফা লুঠে নেয় সেই বিদেশী তেল কোম্পানীগুলিকে আজকেও কেন জাতীয়করণ করা হয় না কার স্বার্থে এবং কিসের স্বার্থে? তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিন্ত মোটা কাপড়ের উৎপাদনের জন্য মাত্র শতকরা ২০ ভাগ রিজার্ভ করে রাখা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিদেশী কোম্পনীগুলি বছরে কোটি কোটি টাকা মুনাফা লুঠে নেয় সেই বিদেশী তেল কোম্পানীগুলিকে আজকেও জাতীয়করণ করা হয় না কার স্বার্থে এবং কিসের স্বার্থে? তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলতে চাই যে, একচেটিয়া পুঁজি এবং ভূস্বামীদের যারা বিশেষ সমর্থক তারা ছাড়া আর সকলেই বলবেন যে, গরিবী হটাও-এর জন্য নির্বাচনী যে প্রতি-

শ্রুতি দিয়েছিলেন সেই নির্বাচনী প্রতিশ্রুতি থেকে তাঁরা পিছু হটে যাচ্ছেন এবং তার অর্থ হচ্ছে পরিষ্কার যে, একচেটিয়া পুঁজিকে এগিয়ে দেওয়া হচ্ছে, তারপর কৃষকদের স্বার্থে ভূ-স্বামীদের দাপট খর্ব না করতে পারলে এই অর্থনৈতিক সমস্যার মোকাবিলা করা যাবে না, মূল্যমানের বা দরবৃদ্ধি কমানো যাবে না, বেকার সমস্যার সমাধান করা যাবে না, অর্থনৈতিক স্বয়ংভরতা অর্জন করা যাবে না। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই, যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছে সেই বাজেট গরিবী হটাও বাজেট নয়, তাই এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন আমি করতে পারছি না। শুধু এই কথা বলতে চাই, আজকে যে সংকট পশ্চিমবাংলায় হয়েছে একদিকে দক্ষিণপন্থী শক্তির আক্রমণ, অন্যদিকে একচেটিয়া পুঁজির জোতদার, জমিদার, কালোবাজারী, মুনাফাখোর তারা একত্রে যে আক্রমণ শুরু করেছে, কই আমরা সকলে মিলে তার বিরুদ্ধে দাঁড়িয়ে পাল্টা আক্রমণ করে প্রতিহত করব, এ কথা তো একবারও বলা হচ্ছে না।

[4-30—4-40 p.m.]

পরিশেষে ডাঃ জয়নাল আবেদীন যে কথা বলেছেন তার উত্তর দিতে চাই। তিনি বলেছেন, ভারতের কমিউনিস্ট পার্টি পশ্চিমবঙ্গের স্বার্থবিরোধী। আমি বলতে চাই, পুঁজিবাদ ভূস্বামী, দক্ষিণপন্থী শক্তিশালী, মুনাফাখোর, কালোবাজারীদের বিরুদ্ধে সংগ্রামের আহ্বান জানিয়ে যদি এই পার্টি অপরাধ করে থাকে, তা হলে বিধানসভায় বলতে চাই যে, সেই অপরাধ বারে বারে করব তাতে তিনি সমর্থন না করতে পারেন, কিন্তু তাতে কিছু আসে যায় না। এ ছাড়া যখন দেখব বড়লোকের উপর ট্যাক্স বসান হয়েছে, যখন দেখব একচেটিয়া পুঁজিবাদের বিরুদ্ধে বন্ধুরা একত্রিত হয়েছেন তখন নিশ্চয় বাজেটকে সমর্থন করব। এই কথা বলে আমি শেষ করছি।

**Mr. Speaker:** I have an announcement to make. The time and date for giving notices of cut motions originally fixed at 5 p.m. on 2nd March, 1973, has been extended till 1 p.m. on 5th March, 1973.

I now call upon Dr. Gopal Das Nag to speak.

**ডাঃ গোপালদাস নাগঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় বর্তমানে অর্থনৈতিক পরিস্থিতির পর্যালোচনা করলে কিছু কিছু অপ্রীতিকর ছবি আমাদের চোখের সামনে ফুটে ওঠে। প্রথমেই ম্যাসিভ পভার্টি, পশ্চিমবাংলায় শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র্যরেখার তলায় বাস করে। অর্থাৎ ১৯৬০-৬১ সালের মূল্যমানের তুলনায় তার মাথাপিছু মাসিক আয় ২০ টাকার কম। যদিও সারা ভারতের ক্ষেত্রে এই শ্রেণীর মানুষের সংখ্যার হার শতকরা ৪০ জন। তারপর একটা ভয়াবহ বেকার সমস্যা। আমাদের সরকারের হিসেবে প্রায় ২৮ লক্ষ মানুষ বেকার। এ ছাড়াও অনেক আন্ডারএমপ্লয়েড আছে। এগ্রিকালচারাল প্রোডাকটিভিটি অত্যন্ত কম। আজও পর্যন্ত পশ্চিমবাংলার কৃষি প্রায় বৃষ্টির উপরেই নির্ভরশীল এবং অধিকাংশ জমি প্রায় এক-ফসলী। অধুনা বিদ্যুৎ ঘাটতি দেখা দিচ্ছে। অতীতে গ্রামবাংলায় বিদ্যুৎ পৌঁছানোর কাজে অবহেলার জন্য সেখানে অগ্রগতি মন্থর ছিল। সেজন্য আজ পর্যন্ত ৩০টির বেশী গ্রামে বৈদ্যুতিকরণ করতে পারে নি। ১৯৬৫ সাল থেকে শিল্পবাণিজ্যে একটা মন্দা দশা। তাই আমি মনে করি বিধানসভায় যে বাজেট অর্থমন্ত্রী মহাশয় পেশ করেছেন এই বাজেটের মূল্যায়ন এই বাস্তব চিত্রের পরিপ্রেক্ষিতে করলে ভাল হবে। কোন সেট থিয়োরি বা ইডিওলজি-র ভিত্তিতে যদি বাজেটের মূল্যায়ন করতে চাই, তা হলে সেটা বাস্তব, হবে না। আমার মনে হয়, আমরা যদি এই বাস্তব চিত্র সামনে রেখে বাজেটের গুণাগুণ বিচার করতে থাকি, তা হলে কোন মাননীয় সদস্য নিশ্চয় একথা ভাবছেন না যে, আগামী এক বছরের মধ্যে পশ্চিমবাংলার কংগ্রেসী সরকার বা পি ডি এ-এর প্রতিনিধিমূলক সরকার এমন একটা কিছু ম্যাজিক

দেখাতে পারবেন। আপনারা যে মূল সমস্যাগুলির কথা বললেন, এ ছাড়া আরও অনেক সমস্যা আছে। অর্থাৎ সাড়ে চার কোটি মানুষের সাড়ে চার কোটি সমস্যা আছে। সেগুলি সবই রাতারাতি দূর করে দিতে পারব একথা যদি আমরা না ভাবি, তা হলে ঐ বাস্তব চিত্রের পরিপ্রেক্ষিতে আমি একথা জোরের সংগে বলব, বিশেষ করে যখন আমরা সবাই জানি যে, প্রাদেশিক সরকারের সামগ্রিকভাবে নানা অর্থনৈতিক অসুবিধা আছে, যে আলোচ্য বাজেটে গত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে একটা ক্ষয়ের ভাব দেখা দিয়েছিল, পশ্চিমবঙ্গের সেই অর্থনৈতিক ইরোসান বন্ধ করা শুধু নয় তাকে রিভাইভ করবার জন্য একটা বোল্ড ডকুমেন্ট। আমরা দেখতে পাচ্ছি, গ্রামবাংলার যে দারিদ্র্য, গ্রামবাংলার যে মূল অসুবিধাগুলি সেই অসুবিধাগুলিকে সরাসরি আক্রমণ করবার কথা এই বাজেটে বলা হয়েছে। একথা নিশ্চয়ই আমরা কেউ অস্বীকার করব না, যদি আমরা গ্রামবাংলার দারিদ্র্য এবং অভাব মোচন করবার জন্য পজিটিভ কিছু করতে না পারি, তা হলে

The very edifice of our social structure is bound to topple some day or the other.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় গ্রামীণ অর্থনীতির উন্নয়নের জন্য যে যে ব্যবস্থা অবলম্বনের কথা বাজেটে প্রতিশ্রুতি দিয়েছেন সেই কর্মসূচিগুলি যদি আমরা সঠিকরূপে রূপায়ণ করতে পারি, তা হলে সেই রূপায়ণের মাধ্যমে ভূমিহীন দরিদ্র কৃষিজীবী মানুষদের প্রভূত কল্যাণ হবে এই বিষয়ে কোন সন্দেহ নেই। গ্রামবাংলার বিভিন্ন শ্রেণী বিভিন্ন বিত্তের মানুষের জন্য বেশী করে কর্মসংস্থান সৃষ্টি করার জন্য

Small farmers' development schemes, marginal farmers and agricultural labourers development schemes, crash scheme for rural employment drought prone area programmes, pilot intensive rural employment programmes.

প্রভৃতি বিভিন্ন জেলায় গ্রহণ করা হয়েছে এবং এগুলিকে আরো বেশীভাবে চালিয়ে নিয়ে যাওয়ার কথা বাজেটে বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব জোরের সংগে বলতে পারি যে, গ্রামবাংলার এই মৌলিক সমস্যার এত সহজ সততা এবং জোরের সংগে মোকাবিলা করার চেষ্টা ইতিপূর্বে পশ্চিমবঙ্গের স্বাধীনতার উত্তরকালে কখনও কোন বাজেটে করা হয় নি। আমরা গত এক বছরে যে অভিজ্ঞতা সঞ্চয় করেছি তাতে আমার দৃঢ় বিশ্বাস, যদি সকলের সহযোগিতা পাই, তা হলে সেই অভিজ্ঞতার ভিত্তিতে আগামী এক বছরে আমাদের লক্ষ্যে পৌঁছানোর জন্য অনেক বেশী ফল দেখাতে পারি যা গত এক বছরে দেখাতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের জানাতে চাই, গ্রামের উন্নয়ন কেবলমাত্র গ্রামের মানুষের কল্যাণের জন্য দরকার, তা নয়, ক্যালকাটা মেট্রোপোলিশ-এর সারভাইভাল অ্যান্ড ডেভেলপমেন্ট নির্ভর করছে কতটা বাকি পশ্চিমবাংলার উন্নয়ন করতে পারি এর সাথে সাথে। কারণ, গ্রাম-বাংলার উন্নয়ন আর যদি অবহেলিত হয়, তা হলে বৃহত্তর কলকাতার পুনর্গঠন করার জন্য সি এম ডি এ যে প্রচেষ্টা চালাচ্ছে সেই প্রচেষ্টা তার লক্ষ্যে কতটা পৌঁছাতে পারবে তা সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় সারা পশ্চিমবাংলার উন্নয়নে একটা ইন্টিগ্রেটেড কম্প্রিহেনসিভ অর্গানিক অ্যাপ্রোচ দরকার, সেটা আমি দৃঢ়তার সংগে বলতে পারি এই বাজেটের মধ্যে নিশ্চয়ই আছে। আমরা দেখছি, সরকার এই প্রচেষ্টার পিছনে বিরাট জনসমর্থন পাচ্ছেন। এটা আমার মুখের কথা নয়, এটা ম্যাটার অব ওপিনিয়ন নয় বিধানসভায় সরকারের পিছনে বিরাট সংখ্যা-গরিষ্ঠ দল আছে তার জন্য নয়, অনেক উদাহরণ দিয়ে প্রমাণ করা যায় যে, এই সরকারের পিছনে জনসাধারণের আস্থা আছে এবং ধীরে ধীরে সেই আস্থা বাড়ছে, সেটা নানা ঘটনার মধ্য দিয়ে প্রমাণিত হয়েছে। এই যে স্টেট ট্রান্সপোর্ট, ক্যালকাটা ট্রামওয়েজ, সরকার পরিচালিত প্রত্যেকটি শিল্পে বিপুল পরিমাণে উৎপাদন বৃদ্ধি, কম শ্রমিক বিক্ষোভ প্রভৃতির মারফত সরকারের উপর যে আস্থা আছে সেটা বেশী করে প্রতিফলিত হচ্ছে এবং দৈনন্দিন জীবনেও প্রতিফলিত হচ্ছে।

[4-40—4-50 p.m.]

সরকার পক্ষের অনেক অসুবিধা রয়েছে এবং থাকাই স্বাভাবিক। গত পাঁচ বছরে আমরা অনেক ভুগেছি, পশ্চিমবাংলা নানাভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং যার অবশ্যম্ভাবী প্রতিক্রিয়া সরকারের অর্থ ভাণ্ডারের উপর পড়েছে। গত বছর খরার সময় পশ্চিমবঙ্গ সরকার দ্বিধাহীন-চিত্তে খরাপীড়িত মানুষের পেছনে দাঁড়িয়েছিল সর্বশক্তি নিয়ে এবং আমরা দেখেছি জি আর ২৩ পয়েন্ট ৪৮ কোটি টাকা খরচ করা হয়েছে ওই দুর্ভিক্ষকবলিত মানুষকে বাঁচাবার জন্য। টি আর-এর জন্য খরচ করা হয়েছে ৭ কোটি ১২ লক্ষ ওই সময়ে। ভারত সরকারের কাছ থেকে এই টাকার সামান্য অংশ মাত্র পেয়েছি। বাজেটে ছিল মাত্র ৩ কোটি টাকা। এতেই প্রমাণিত হচ্ছে, পশ্চিমবাংলার জনসাধারণ সরকারের সঙ্গে সহযোগিতা করেছে এবং তার ফলে সরকারের যে শক্তি হয়েছে তার জন্য খরাপীড়িত মানুষদের এই সরকার বিপুলভাবে সাহায্য করতে পেরেছে। ১৯৬৫ সাল থেকে শিল্পে খারাপ অবস্থা চলছে। এটা অবশ্য কাটতে শুরু হয়েছে এবং একটা ভিগোরস্ অ্যান্ড হেল্দি রিভাইভ্যল শুরু হয়েছে, ওয়ার্ক স্টপেজ কমেছে। ম্যান-ডেজ লস্ট ১৯৭০ সালে যেখানে ছিল ৯·৪ মিলিয়ন সেটা কমে ১৯৭২ সালে দাঁড়িয়েছে ওনলি ৩·৭ মিলিয়ন। শিল্পে স্ট্যাবিলিটি ফিরে আসার সঙ্গে সঙ্গে ইনভেস্টরসদের মধ্যে যে ফিয়ার অব সায়কোসিস্ ছিল সেটা যে কাটতে শুরু হয়েছে তার পরিচয় আমরা পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর্গলি ডিমনেসট্রেসন-এর নেতৃত্বে প্রভাবিত হয়ে শ্রমিক শ্রেণী এমন অনেক আন্দোলন করেছে যার ফলে আখেরে তারা ক্ষতিগ্রস্ত হয়েছিল। তারা এখন সরকারের পূর্ণ সমর্থন পেয়ে বুঝতে পেরেছে যে, ওই আর্গলি ডিমনেসট্রেসনে না থেকে সরকারী মধ্যস্থায়, শান্ত পরিবেশে, নেগোসিয়েসনের মাধ্যমে তারা লাভবান হয় এবং তাতে সমাজ কম ক্ষতিগ্রস্ত হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখেছি ধর্মঘট ছাড়া জুটমিলে নিযুক্ত শ্রমিক পাচ্ছে ২৪৫ টাকা ৫০ পয়সা এবং অন্যান্য ক্ষেত্রে জুটমিলের কুশলী তাঁতী যারা বডলুম চালায় তারা ইনকাম ট্যাক্স দিচ্ছে। কটনমিলে চূড়ান্ত চুক্তি হয় নি, একটা ইন্টারিম চুক্তি হয়েছে এবং তাতে আমরা দেখছি, শ্রমিক পাচ্ছে ২০৪ টাকা ৫০ পয়সা। চা বাগানে ৪৬ পয়সা বৃদ্ধি পেয়েছে। কাপড়ের কল এবং ইঞ্জিনীয়ারিং ইন্ডাস্ট্রিতে শ্রমিকদের বেতন নির্ধারণের জন্য চূড়ান্ত নেগোসিয়েসন চলছে এবং আমি বিশ্বাস করি, শান্তিপূর্ণ পরিবেশে তারা লাভবান হবে। রুগ্ন এবং বন্ধ শিল্প-গুলিকে পুনরায় বাঁচানোর জন্য সরকার অত্যন্ত প্রায়ারিটি সহকারে এগুলি পর্যালোচনা করছেন এবং সেই দিকে কাজ করছেন। ইতিমধ্যেই সরকারী প্রচেষ্টায় গত এক বছরে ৫০টি পুরাণ বন্ধ কারখানার দরজা পুনরায় খুলে গেছে এবং নূতনভাবে প্রায় ২০ হাজার শ্রমিক কাজে ফিরে গেছে। এ ছাড়া সালিশীর মাধ্যমে অনেক কারখানার দরজা খুলেছে। আমরা সরকারী প্রচেষ্টায় সরাসরি যেগুলি খুলেছি তার কথা বললাম। এর ফলে ১ লক্ষ শ্রমিক কাজে ফিরে গেছে। বন্ধ কারখানার প্রতি কেন আমরা গুরুত্ব দিচ্ছি? এই বন্ধ কারখানাগুলিতে আমরা গুরুত্ব দিচ্ছি কেন, কারণ এই দরিদ্র প্রদেশে যেখানে অর্থনীতি একটা বিরাট অবজ্ঞার মধ্যে পড়েছিল নানা কারণে সেখানে আমাদের এই অবজ্ঞাকে আর বরদাস্ত করতে পারা সম্ভব নয়, করা উচিতও নয়। যে জায়গায় কোন আইড্ল ক্যাপাসিটিতে পড়ে থাকবে সেখানে যতটুকু উৎপাদনের সোর্স আছে আমাদের তার ইউটিলাইজেসন করতে হবে- ম্যাক্সিমাম ইউটিলাইজেশন অব অল অ্যাভেলেবেল আইডল ক্যাপাসিটি এটাই হচ্ছে সরকারের লক্ষ্য, তার জন্য বন্ধ কল-কারখানাগুলিকে আমরা সর্বাগ্রে খোলবার জন্য চেষ্টা করছি এবং এই কাজে আমি মাননীয় সদস্যদের জানাতে পারি, আমাদের চূড়ান্ত সাফল্য না হলেও অন্তত সন্তোষজনক সাফল্য নিশ্চয়ই অর্জন করতে পেরেছি। দ্বিতীয় কথা হচ্ছে এই যে, পশ্চিমবাংলা পুনরায় গঠনের জন্য আমাদের যা কিছু রিসোর্সেস আছে তার পূর্ণ মবিলাইজেসন দরকার, কেননা আগামী পাঁচ বছর পশ্চিমবাংলার সামগ্রিক জীবনে ঐতিহাসিক পাঁচ বছর—এই পাঁচ বছরে আগামী দিনে পশ্চিমবাংলায় কি হবে তার রূপরেখা সৃষ্টি করতে হবে। এই পাঁচ বছরে যদি আমরা গড়ে তুলতে না পারি নতন রূপরেখা সৃষ্টি করতে না পারি, তা হলে পশ্চিমবাংলার ভবিষ্যৎ অন্ধকারময় এটা আমরা সকলেই জানি। একটা বিরাট দায়িত্বের মুখোমুখি হয়ে সরকারকে সমস্ত রিসোর্সকে ম্যাক্সিমাম মবিলাইজেসন-এর চেষ্টা করতে হচ্ছে এবং সে সম্বন্ধে যে সরকার

সজাগ আমরা সেটা দেখতে পাচ্ছি। ইনফ্রাস্ট্রাকচার সৃষ্টি করবার জন্য সরকার পাব্লিক সেকটরে একটা করপোরেসন তৈরি করেছেন এবং এই গ্রোথ যদি সমানভাবে সারা পশ্চিমবাংলায় হয় পঁচিশ বছরে পশ্চিমবাংলায় যে গ্রোথ হয় নি তা বলছি না, কিন্তু এই পঁচিশ বছরে পশ্চিমবঙ্গে ব্যালেন্সড গ্রোথ হয় নি, ইকুয়ালি ডিস্ট্রিবিউটেড গ্রোথ হয় নি। কোন কোন অঞ্চলে বিরাট প্রাচুর্য এসেছে, শিল্প সম্ভার গ'ড়ে উঠেছে, আবার কোন কোন অঞ্চল অন্ধকারের মধ্যে পড়ে আছে। এর ফলে ফেয়ার ডিসট্রিবিউসন অব গ্রোথ হয় নি এবং তা যদি না হয়, তা হ'লে আমি বলব গ্রোথ ওয়াজ নট লিংকট্ উইথ সোস্যাল জাস্টিস, তার জন্য এই সরকার যে সমস্ত ব্যাকওয়ার্ড এরিয়া আছে সেগুলিকে প্রাধান্য দিয়েছেন এবং সেগুলিকে প্রাওরিটি দিয়ে কতকগুলি গ্রোথ সেন্টার করেছেন। সেখানে ইনটেনসিভ কাজ করা হচ্ছে। সেই জায়গাগুলির অধিকতর উন্নয়ন ক'রে অন্যান্য যে জায়গার উন্নতি হয়ে গেছে সেই সমস্ত জায়গার সমান লেভেলে নিয়ে আসা। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে সরকার নূতন ক'রে এক হাজার নূতন প্রাথমিক বিদ্যালয় এক বছরের মধ্যে মঞ্জুরী দিয়েছেন এবং বারো হাজার নূতন ক'রে শিক্ষক নিযুক্ত করতে চলেছেন। স্বাস্থ্যে বোধ হয় একমাত্র প্রদেশ মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে আমরা গর্বের সঙ্গে বলতে পারি মুদালিয়ার কমিশন যে লক্ষ্য স্থির করেছিলেন আমরা প্রায় সেই লক্ষ্যে পেঁছাতে চলেছি। এক হাজার মানুষ প্রতি একটা শয্যার কথা আইডিয়াল ব'লে ঘোষণা করা হয়েছিল। পশ্চিমবাংলায় আমরা দেখতে পাচ্ছি সাড়ে ৪১ হাজার শয্যা আমরা তৈরি করতে পেরেছি এবং আগামী বছরে আরো সাড়ে তিন হাজার শয্যা আমরা তৈরি করব, তার জন্য বাজেটে রয়েছে। তা হ'লে আমাদের যে জনসংখ্যা বর্তমান পশ্চিমবাংলায় তাতে প্রায় এক হাজারে একটা শয্যা আমরা তৈরি করতে পেরেছি। পশ্চিমবাংলায় চিকিৎসকদের যে ডিস্ট্রিবিউসন অব পপুলেসন বেসিস দুই হাজার মানুষ প্রতি একজন চিকিৎসক আছেন। সুতরাং জনস্বাস্থ্যের ক্ষেত্রে হাসপাতালের শয্যা এবং চিকিৎসকের সংখ্যা উপযুক্তভাবে ব্যবহার করতে পারছি। জনস্বাস্থ্যের ক্ষেত্রে এটি একটি বৈপ্লবিক পরিবর্তন আসছে। মহকুমা এবং জেলা হাসপাতালগুলির উন্নতির জন্য পশ্চিমবাংলার সরকার বিশেষ গুরুত্ব দিয়েছেন। আগামী এক বছরের পরিকল্পনার মধ্যে। এ ছাড়া আমরা দেখতে পারছি শুধু রোগমুক্তি নয়, রোগ থেকেও মানুষকে রক্ষা করবার জন্য অথবা প্রিভেনসনের জন্য পশ্চিমবঙ্গ সরকার সমান গুরুত্ব দিয়েছেন সেটা চিকিৎসক হিসাবে আমি মনে করি সর্বাগ্রে স্থান পাওয়া উচিত এবং সঙ্গে সঙ্গে সেমি-আর্বান ওয়াটার সাপ্লাই স্কীমের গুরুত্ব দিয়েছেন এবং তার ফলে আমরা দেখতে পাচ্ছি ২২ হাজার নূতন টিউবওয়েল হয়েছে এবং ৪০ হাজার টিউবওয়েল গ্রামে মেরামত করা হয়েছে। এ ছাড়া মিউনিসিপ্যালিটি ওয়াটার সাপ্লাই স্কীম গ্রহণ করা হয়েছে এবং রানীগঞ্জ বিরাট এলাকায় প্রটেকটেড ওয়াটার সাপ্লাই ইতিমধ্যে কার্যকর ক'রে দেওয়া হয়েছে।

[4-50—5-00 p.m.]

এই বাজেটে আমি দেখেছি, ড্রেনেজকে অগ্রাধিকার দিয়ে কম পক্ষে পাঁচটি পরিকল্পনার কথা উল্লেখ করা আছে। এই পাঁচটি পরিকল্পনার মধ্যে কম পক্ষে দুই-একটিও যদি আমরা সম্পূর্ণ করতে পারি, তা হ'লে সারা পশ্চিমবাংলার কয়েকটি ভাল ভাল জায়গায়, যেখানে ভাল ফসল উৎপন্ন হচ্ছে সেই জেলাগুলিকে বন্যার হাত থেকে আমরা রক্ষা করতে পারব।

মাননীয়া সদস্যা ইলা মিত্র, প্রগ্রেসিভ ডেমোক্রেটিক অ্যালায়েন্সের একজন অত্যন্ত শ্রদ্ধাবতী সদস্যা। তিনি মনোপলিস্ট, কায়েমীস্বার্থ ও একচেটিয়া পুঁজিপতি সম্বন্ধে কিছু বিতর্ক তুলেছেন। আমি তত্ত্বমূলক বিতর্কে যাচ্ছি না। আমি তাঁর সামনে কয়েকটি তথ্য, ঘটনা রাখব এবং এই ঘটনাগুলি শুধু তাঁর সামনে নয়, আরও যাঁরা সদস্য আছেন, বিরোধী পক্ষের এবং কংগ্রেসের তাদের সামনেও এই ঘটনাগুলি রাখছি এবং অনুরোধ করছি তারা এই ঘটনা দেখে কনক্লুসান ড্র করুন, এই সরকার পুঁজিপতিদের প্রশ্রয় দিচ্ছে, লালন-পালন করার চেষ্টা করছে, বাঁচিয়ে রাখার চেষ্টা করছে, না অন্য কিছু করছে। প্রথমে আমি একটা ঐতিহাসিক ঘটনার কথা উল্লেখ করতে চাই। যখন চটকলের আড়াই লক্ষ মানুষ সংগ্রাম করছিল তাদের ন্যূনতম বেতনের জন্য তখন আমাদের মাননীয়

মুখ্যমন্ত্রী মহাশয় ট্রাইপার্টাইট কনসিলিয়েসন মিটি-এ আমাদের সঙ্গে বসে রাত্রি আড়াইটা পর্যন্ত আলোচনা করেছিলেন যাতে চটকলের এই শ্রমিকদের ২৩৫ টাকা বেতন পাইয়ে দেওয়া যায়। আমি যে ঘটনার কথা বলতে যাচ্ছি সেটা অনেকেই জানেন না, মন্ত্রিসভার মাননীয় অনেক সদস্য এটা জানেন না। আমি যে কথা বলি নি সেই কথা এখন এই সভায় উল্লেখ করতে চাই। যখন কিছুতেই মালিকপক্ষ সরকারী সিদ্ধান্ত, ওপিনিয়ন গ্রহণ করছেন না তখন রবিবার সকালে মুখ্যমন্ত্রী মহাশয় আই জে এম-এর সব নেতৃত্বকে তাঁর ঘরে ডেকে নিয়ে আসেন এবং তাঁদের বলেন, চটকল শ্রমিকদের ন্যূনতম বেতন ২৩৫ টাকা হওয়া উচিত এটাই সরকারী সিদ্ধান্ত। যদি এটা না মানা হয়, তা হলে আমি ডি আই রুল প্রয়োগ ক'রে ২৩৫ টাকা চাপিয়ে দিতে বাধ্য হব। আমাদের মাননীয়া সদস্যা ইলা মিত্রকে জিজ্ঞাসা করতে চাই, আজ পর্যন্ত সারা ভারতবর্ষের ইতিহাসে কোন্ প্রদেশের মুখ্যমন্ত্রী পর পর দু'দিন রাত্রি তিনটে পর্যন্ত শিল্পে নিযুক্ত শ্রমিকদের বেতন বাড়িয়ে দেবার জন্য পরিশ্রম করেছেন? কিন্তু সেটা পশ্চিমবাংলায় হয়েছে। এবং কাদের ক্ষেত্রে করেছেন আই জে এম-এর মত ১০০ বছরের কায়েমী স্বার্থ যারা বেঙ্গল চেম্বার অব কমার্সের চেয়ে কম নয় সেই আই জে এম-এর মুখের উপর বলতে পেরেছেন কিনা—হয় সরকারের সিদ্ধান্ত তোমরা মেনে নাও ২৩৫ টাকা শ্রমিকদের বেতন দিতে রাজী হও, আর যদি না মান, তা হ'লে আমি ডিফেন্স অব ইন্ডিয়া রুল প্রয়োগ ক'রে এটা চাপিয়ে দেব, এটাই সরকারী সিদ্ধান্ত। যখন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় এই কথা বলেন, তার পরে তারা সুর সুর করে চারটার সময় এসে চুক্তিতে সই করে। কয়লাখনির যখন নিষ্পত্তি হয় তখন তার দলের সদস্য কল্যাণ রায়, নেতৃস্থানীয় ব্যক্তি তাঁর সম্বন্ধে আমি শুনেছি, আমি তখন ভারতবর্ষে ছিলাম না, এই কয়লাখনির ব্যাপারে দীর্ঘদিন ধ'রে ওয়েজ বোর্ডের নির্দেশ ছিল শ্রমিকদের একটা বেতন দেবার, কিন্তু ৫/৬ বছর ধ'রে সেটা হচ্ছিল না সবচেয়ে লজ্জার কথা যে, ওয়েজ বোর্ডের এগ্রিমেন্ট থাকা সত্ত্বেও ট্রেড ইউনিয়ন নেতারা একটা সাব-স্ট্যান্ডার্ড এগ্রিমেন্ট ক'রে শ্রমিকদের ঠকাবার চেষ্টা নিয়েছিলেন এবং তাতে মাননীয়া ইলা মিত্রের দলের সদস্যও ছিলেন। আমাদের মুখ্যমন্ত্রী সম্বন্ধে পরবর্তী কালে খাদিলকার সাহেব যিনি কেন্দ্রের শ্রমমন্ত্রী ছিলেন ঠাট্টা ক'রে আমাকে একদিন বলেছিলেন যে, তোমাদের মুখ্যমন্ত্রী অ্যাট দি পয়েন্ট অব রিভলবার মালিকপক্ষকে এগ্রিমেন্টে সহি করিয়েছেন। এ থেকে মাননীয়া সদস্যা শ্রীমতী মিত্র নিশ্চয়ই কনক্লুসান ড্র করতে পারবেন আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় একচেটিয়া পুঁজিপতিদের সমর্থন করছেন কিনা, আপনারা সকলেই জানেন যে, আমাদের সরকার থেকে এখানে শুধু রেজিউলিসন পাশ করেই ক্ষান্ত হই নি, মুখ্যমন্ত্রীর নির্দেশে পাঁচবার আমি দিল্লী গিয়েছিলাম এবং ন্যাশনালাইজেসনের ব্যাপারে ভারত সরকারের সঙ্গে দরবার করেছিলাম। তখন মুখ্যমন্ত্রীর নির্দেশ এবং সম্মতি নিয়ে ভারত সরকারকে এই কথা বলেছিলাম, পশ্চিমবঙ্গের পক্ষ থেকে যে প্রস্তাব আমরা দিয়েছি আপনারা যদি সেই ন্যাশনালাইজেসন না কারতে পারেন, তা হ'লে কোল মাইন্স রিকনস্ট্রাকসন আমাদের করতে দিন। একথা কাগজেও প্রকাশিত হয়েছে। এটা নিশ্চয়ই মনোপলিস্টদের সাপোর্ট করবার জন্য নয়! আই আর সি আই বলে যে অর্গানিজেশন আছে, পশ্চিমবাংলার রুগ্ন এবং দুঃস্থ শিল্পকে পুনর্গঠনের জন্য এই আই আর সি আই ইনডাস্ট্রিয়েল রিকনস্ট্রাকশন করপোরেশন অব ইন্ডিয়া-এর সৃষ্টি হয়েছিল। এর আগে ব্যাংকের মত কাজ করতো পুরাতন মালিককে ডেকে আনতো, তাদের টাকা দিত তাকে রিকনস্ট্রাক্ট করবার সুযোগ দিত। এটা ভারত সরকারের একটা সংস্থা, পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে এর সম্বন্ধ নাই, একজন ডাইরেক্টারও পশ্চিমবঙ্গের পক্ষ থেকে ঐ বোর্ডে নাই। শুধু পশ্চিমবঙ্গ সরকারের চাপে এই আই আর সি আই-এর যে কনসেপ্ট, যে পুরনো কনসেপ্ট, যে পুরানো কনসেপ্ট মালিককে সাহায্য ক'রে শিল্পকে বাঁচিয়ে দেবার যে কনসেপ্ট ভারত সরকারের টাকা নিয়ে সেই কনসেপ্ট তারা চেঞ্জ করেছে। এ ছাড়া দেখতে পাবেন না যে আই আর সি আই কোন সংস্থাকে টাকা দিচ্ছে যেখানে পুরো ম্যানেজমেন্ট তাঁরা গ্রহণ করছেন না।

হুগলি ডকিং দেখুন পোর্ট ইঞ্জিনীয়ারিং দেখুন সর্বত্র তাঁরা নতুন ম্যানেজমেন্ট তৈরি ক'রে দিচ্ছেন আই আর সি আই নিজেদের তত্ত্বাবধানে। তবে তারা দেখিয়ে দিচ্ছেন যে তাদের বেসিক কনসেপ্ট চেঞ্জ হয়ে গেছে এনটায়ারলি পশ্চিমবঙ্গ সরকারের চাপে। মাননীয়া সদস্যা ইলা মিত্রের

জ্ঞাতার্থে আমি জানাচ্ছি যে, ভারতবর্ষের সব চেয়ে বড় পুঁজিপতি বিড়লা তাঁদের একটি কারখানা ট্যাক্সমাকো একটা বড় ইঞ্জিনীয়ারিং শিল্প। কাগজে তিনি নিশ্চয়ই দেখেছেন এবং আরো অনেক সদস্য দেখেছেন এই টেক্সম্যাকো বন্ধ কারখানা ব্রিটেনিয়া কিনতে চেয়েছিল এবং মালিকের সঙ্গে ম্যাকলিয়ডের মালিকের সঙ্গে টেক্সম্যাকো কর্তৃপক্ষের কথাবার্তা দরদস্তুর পাকা হয়ে গিয়েছিল। এই সংবাদ সংবাদপত্রে বেরিয়েছিল। যে মুহূর্তে সেই সংবাদ আমাদের কানে এসেছে, পরিষ্কার আমরা টেক্সম্যাকোকে জানিয়ে দিয়েছি এবং ভারত সরকারকেও জানিয়ে দিয়েছি, যদি এই টেক্সম্যাকো কারখানা ব্রিটানিয়া ইঞ্জিনীয়ারিং কারখানাকে ক্রয় করে, আমরা পশ্চিমবঙ্গ সরকার সেই ক্রয়ে সম্মতি দেব না। তখন ভারত সরকার বললে, পশ্চিমবঙ্গ সরকার ঐ ব্রিটেনিয়া ইঞ্জিনীয়ারিং কারখানা খুলবে কি করে? সেখানে ১,৮০০ শ্রমিক রয়েছে, এই বন্ধ কারখানা একজন কিনে খুলতে চাচ্ছে, আর তোমরা তা খুলতে দিচ্ছ না। তখন মাননীয় মুখ্যমন্ত্রীর সহায়তায় আমি নিজে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা ব'লে ঠিক করি, যদি কিনতে হয় তা হ'লে জেসপ্ ঐ ব্রিটানিয়া কারখানা কিনবে ও চালু করবে এবং ১,৮০০ শ্রমিক তা হ'লে আবার চাকরি পাবে। এই সিদ্ধান্ত আমরা করেছিলাম। আজ যদি পুঁজিপতিদের পশ্চিমবঙ্গ সরকার সাহায্য করতে চাইতো, তা হ'লে সেদিন টেক্সমাকো যখন ব্রিটেনিয়া কারখানাকে কিনতে চেয়েছিল, তখন আমরা সানন্দে সম্মতি দিতাম। মুখ্যমন্ত্রীকেও বলতাম সম্মতি দেবার জন্য।

নিশ্চয়ই একচেটিয়া পুঁজি বা পুঁজিপতিকে সমর্থন করবার জন্য স্টেট টেক্সটাইল কর্পোরেশন করতে চলছি না। এই স্টেট টেক্সটাইল কর্পোরেশন করবার একমাত্র উদ্দেশ্য হচ্ছে যে ইনডাস্ট্রি-গুলো আমরা টেক-ওভার করেছি যে কটন মিলগুলোর ম্যানেজমেণ্ট আমরা টেক-ওভার করেছি আজকে এবং যেগুলো আমরা সরকারী টাকা দিয়ে, ব্যাংকের টাকা দিয়ে পুনর্গঠন করছি, সেগুলির মালিকরা যাতে আর পুরানো মালিকের হাতে ফিরিয়ে দিতে না হয়, সেই জন্যই এই স্টেট টেক্সটাইল করপোরেশন। যে হোল্ডিং কম্পানি আমরা তৈরি করছি, যারা চিরকালের জন্য মালিক হবে। এটা নিশ্চয়ই একচেটিয়া পুঁজিপতিদের সাহায্য করবার জন্য নয়। অনুরূপ কারণেই টি গার্ডেন রিকনস্ট্রাকশন কর্পোরেশন করবার জন্য আমরা সিদ্ধান্ত করেছি। ভারত সরকার যদি আইন ক'রে দেন, এই কর্পোরেশনের ম্যানেজমেণ্ট টেক-ওভার ক'রে আমরা একটা করপোরেশন প্রতিষ্ঠা করবো।

আজকে পুঁজিপতিদের কথা বলা হচ্ছে, আমরা নাকি তাদের সমর্থন করছি মাননীয় সদস্যরা জানেন, ইস্কো যেখানে কোন আন্দোলন ছিল না যে সেটা ন্যাশ্যালাইজ করো, কিন্তু আমরা পশ্চিমবঙ্গ সরকার মাননীয় মুখ্যমন্ত্রী ও আমরা কয়েকজন এই নিয়ে আন্দোলন করেছি। আমরা ভারত সরকারকে জানিয়েছিলাম এই ইস্কো যদি তোমরা ন্যাশনালাইজ না কর, তা হ'লে আমরা কোন লেবার ডেস্পিউট ওখান থেকে এলে পরে তার কনসিলিয়েশন করবো না। সেই জন্যই ইস্কো আজকে ন্যাশনালাইজেশন হয়েছে। মার্টিন কোম্পানীর অন্য দুটি কারখানা বার্ন আই এস ডব্লিউ ডকিং এবং পোর্ট ইঞ্জিনীয়ারিং—এই যে সমস্ত কারখানা এগুলি এনকোয়ারি ক'রে তাদের পরিচালনার দায়িত্ব ভারত সরকার বা আই আর সি আই নিতে চলেছেন। তার প্রত্যেকটির পেছনে পশ্চিমবঙ্গ সরকারের অবদান রয়েছে এবং এই অবদান না থাকলে আজকে এগুলি ভারত সরকারের কর্তৃত্বাধীনে এসে এই কারখানাগুলির পুনর্গঠন হতো না।

আরো কয়েকটি কথা বলবার আছে—আমাদের এই পশ্চিমবাংলা সরকার শ্রমিকদের কল্যাণের জন্য কি কি করেছেন। আমরা চাইনা শ্রমিকরা এখানে ডেমনস্ট্রেশন করুক, আমরা চাই না এখানে একনমিক কনফ্লিক্ট হোক আমরা চাই না এখানে কোন এজিটেশন হোক, শ্রমিকরা রাস্তায় নেমে আসুক। আমরা চাই, শ্রমিকরা শান্তিতে কাজ করুক এবং সেই কাজে যদি জাতির কল্যাণ আসে, তা হ'লে আমরা চাই শ্রমিকরা রিওয়ার্ডেড হোক্, তাদের কাজের যে নজীর আমি আপনা-দের কাছে উপস্থিত করছি, জেসপ একটা পাবলিক সেকটর আন্ডারটেকিং। এখানে গত বছর পাঁচ কোটি টাকা লোকসান গেছে। সুতরাং ৪·৩৩ এর বেশী বোনাস হয় নি। কিন্তু গত বছরে অর্থাৎ বোনাস পাবার পরবর্তী কালে মাননীয় মুখ্যমন্ত্রীর চেষ্টায় এবং তাঁর ইন্টারভেনসান-এর

ফলে এই জেসপের শ্রমিকরা উৎপাদন ব্যবস্থায় এক বিরাট পরিবর্তন এনে দিয়েছেন। আমি তাঁদের কনগ্রাচুলেট করবো। বৈপ্লবিক পরিবর্তন এসেছে। আমি আশা করছি, লোকসানের

[5-00—5-10 p.m.]

ভার তারা কাটিয়ে উঠতে পারবেন এবং তারই অ্যাপ্রিসিয়েশন হিসাবে আমি মুখ্যমন্ত্রীর নির্দেশে জেসপ-এর কর্তৃপক্ষকে বলেছি যে, তোমরা রিওয়ার্ড হিসাবে দাও ১২৫ টাকা প্রত্যেক শ্রমিককে। এবং তারা তা দিতে রাজী হয়েছেন। ঠিক অনুরূপভাবে ব'টার প্রত্যেকটি শ্রমিককে ৫৫ টাকা ক'রে দেওয়া হয়েছে। দুর্গাপুর স্টীল প্ল্যান্ট অতিরিক্ত বোনাস সম্পর্কে শ্রমিকদের দাবি ছিল। ভারত সরকার তা মঞ্জুর করেন নি, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার ভারত সরকার মঞ্জুর না করা সত্ত্বেও সেটা অ্যাডজুডিকেশন পাঠানো হয়েছে। নূতন কর্মসংস্থানের কথা বলা হয়েছে। কটেজ অ্যান্ড স্মল স্কেল ইনডাস্টিজ-তে যে অ্যাচিভমেন্ট হয়েছে আমার মনে হয় ২৫ বছরের ইতিহাসে কটেজ অ্যান্ড স্মল স্কেল ইনডাস্ট্রিজ-তে তা কেউ দেখাতে পারবেন না এই বছরের মধ্যে। —

যদি সুষ্ঠভাবে কাজ করবার সুযোগ পায় এখানে একটা বিরাট কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি হবে। মাননীয় সদস্যরা মূল্যবৃদ্ধির কথা বলেছেন, আমি এদের সঙ্গে একমত যে, মূল্যবৃদ্ধি রোধ করতে হবে। মূল্যবৃদ্ধি আমাদের সমাজের অন্তঃকরণ শুষে খাচ্ছে। এটি আমরা জানি ২/৩টি পথ আছে। (জনৈক সদস্য সেন র‍্যালে সম্বন্ধে বলুন।)ঃ সময় নেই। বেশী উৎপাদন এবং বেটার ডিস্ট্রিবিউশন-এর উপর জোর দেওয়া হয়েছে। মোটামুটি কতকগুলো এসেনশিয়েল কমডিটিজকে পুরোপুরি সরকারী নিয়ন্ত্রণাধীনে নিয়ে আসা এর মধ্যে কোনটি করা হয় নি? কয়লার যখন স্কারসিটি হল, কালই শুনছিলাম মাননীয় খাদ্যমন্ত্রী বলছিলেন যে মুহূর্তে কয়লার স্কারসিটি দেখা দিয়েছে, খাদ্য দপ্তর এগিয়ে এসেছে কয়লার ডিস্ট্রিবিউশন-এর দায়িত্ব গ্রহণ করবার জন্য। অতকে চা'ল, গম, আটা ইত্যাদির যে অভাব দেখা দিয়েছে-- যা নিয়ে ফাটকা চলছে, তা নিয়ে ভারত সরকার সিদ্ধান্ত গ্রহণ করেছেন ন্যাশনালাইজ কর এবং ডিস্ট্রিবিউশন-এর সমস্ত দায়িত্ব প্রাদেশিক সরকার নাও এবং সে দায়িত্ব নেবার জন্য পশ্চিমবঙ্গ সরকার প্রস্তুত হয়েছে। বাজেটের মধ্যে প্রত্যেকটি আইটেম-এ উৎপাদন যাতে হয় আমরা দৃঢ় পদক্ষেপ নিয়ে এগিয়ে চলেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষ করার আগে বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রীপ্রদ্যোৎ মাহান্তি মহাশয় যে এই বাজেটকে বলেছিল গতানুগতিক আমি চ্যালেঞ্জ করছি গত ২৫ বছরের যে কোন বাজেট নিয়ে প্রমাণ ক'রে দিন যে এই বাজেট এবং সেই বাজেট এক। একথা আমরা নিশ্চয়ই দাবি করব না, এই বাজেট সমাজতান্ত্রিক বাজেট। কারণ আমরা রাতারাতি সমাজতন্ত্রের পথে এগিয়েছি, এই ভাঁওতা আমি দিতে চাই না। যাঁরা দিতে চান দিন। সমাজতন্ত্র এত সহজে আসে না, এত অল্প মূল্যে আসে না। তার জন্য সময় লাগবে অনেক সাধনা করতে হবে, ত্যাগ স্বীকার করতে হবে। কিন্তু এই কথা ঠিক দৃঢ়তার সঙ্গে বলবো এই বাজেট রাইট ডাইরেকশন-এ হয়েছে এবং সেইটিই আমাদের বিবেচ্য বাজেট কোন ডাইরেকশন হ'ল। মাননীয় সদস্যা শ্রীমতী ইলা মিত্র যে কথা বোঝাতে চেয়েছেন, এ বাজেট সেই ডাইরেকশন-এ নয়। সে কথা তিনি নিজেই জানেন, সেই জন্য তিনি এই বাজেট অপোজ বা সমালোচনা করতে গিয়ে তিনি দিল্লীর কথা বার বার টেনে নিয়ে এসেছেন। এবং পশ্চিমবাংলার কথা ভুলে গিয়েছেন। এর থেকে বোঝা যায় যে, তিনি নিজেও জানেন যে, পশ্চিমবাংলার বাজেট রাইট ডাইরেকশন-এ হয়েছে। তাই এই সমালোচনা করবার মতো বাস্তবে কিছু ছিল না। সুতরাং রাইট ডাইরেকশন হয়েছে। আমি দৃঢ়তার সঙ্গে বলছি যেখানে প্রপার এমফেসিস দেওয়া দরকার তা দেওয়া হয়েছে। গ্রামবাংলাকে দারিদ্র্যমুক্ত করার জন্য এমফেসিস দেওয়া হয়েছে। গ্রামবাংলায় নূতন কর্মসংস্থানের জন্য এমফেসিস দেওয়া হয়েছে। কৃষি উৎপাদন বাড়ানো, সেচ ব্যবস্থা, বন্যারোধ, স্বাস্থ্যরক্ষার ব্যবস্থা, শহরে শিল্পের উন্নতি সামগ্রিকভাবে যেখানে যেখানে যেটা এমফেসিস দেওয়ার কথা এই বাজেটে সেটা দেওয়া হয়েছে। এবং সবচেয়ে বড় কথা পশ্চিমবাংলায় নূতন কথা যেটা বলা হয়েছে ভবিষ্যতে যে গ্রোথ হবে দ্যাট উইল বি

লিংকট্ উইথ সোসাল জাস্টিস্ ২৫ বছরে ভারতবর্ষে বলা হয় নি। তাই এই বাজেট শুধু সমর্থন করছি না, আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি এই কারণে যে, তিনি পশ্চিম-বঙ্গের বাজেটে যে দিক পরিবর্তন করলেন তা এক নূতন দিক্‌দর্শন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের একজন এম এল এ শ্রীনিরঞ্জন ডিহিদার মহাশয় আমাকে এবং শ্রীবিশ্বনাথ মুখার্জি মহাশয়কে একটা টেলিগ্রাম দিয়েছেন সেটা আমি পড়ে দিচ্ছি,

In the name of INTUC some outsiders together with anti-social elements are trying to create disruption in the Hindusthan Pilkington Glass Works, Asansol. Serious breach of peace apprehended in the factory and its locality. Demand immediate action.

**শ্রীগোপালদাস নাগঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানিয়ে দিচ্ছি যে, ইতিমধ্যেই এটা নিয়ে প্রদীপ ভট্টাচার্য মহাশয় কাজ আরম্ভ ক'রে দিয়েছেন।

**শ্রীগিরিজাভূষণ মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেট এসেছে এবং এই বাজেটের উপর বক্তৃতা কাল থেকে শুরু হয়েছে। সাধারণভাবে এর পরে প্রতিটি হেডে আবার আলোচনা হবে। এই বাজেটে কি কি করলেন এবং কে কি বলবেন কোন দিকে ভোট দেবেন তা সমস্তই সিদ্ধান্ত হয়ে আছে এবং সেই সিদ্ধান্তের এই বক্তৃতার ফলে কো'ন পরিবর্তন হবে না। বক্তৃতা করার রেওয়াজ আছে তাই যার যা মনে এসেছে তা এখানে বক্তৃতা করেছেন এবং করবেন। সেই রেওয়াজের উপর ভিত্তি ক'রে আমি প্রথমেই এই বাজেটের পিছনে যে রাজনীতি আছে সেটা বলতে চাই। মোটামুটি এই বাজেটকে সমর্থন করি। কিন্তু একটা ডিফেক্‌টিভ পলেটিক্যাল আন্ডারস্ট্যান্ডিং নিয়ে এই বাজেট তৈরি করা হয়েছে। এর জনাই এই বাজেট অসম্পর্ণ এবং অত্যন্ত ভাসাভাসা হয়েছে। প্রথমেই আমি উল্লেখ করতে চাচ্ছি যে, এই বাজেটের প্রথম ভূমিকাতেই সি পি এম-এর নাম উল্লেখ করা হয়েছে। এই সি পি এম-এর নাম উল্লেখ করার কি দরকার ছিল? সি পি এম তো আমাদের গতি রোধ করতে পারবে না, তারা এই বাজেট নিয়ন্ত্রণ করছে না, এবং ভবিষ্যতে করতে পারবেও না। সি পি এম-এর নাম কেন থাকবে? আমাদের উদ্দেশ্য পজেটিভ। এখানে সি পি এম-এর নাম উল্লেখ করা অপরিণত রাজনীতির পরিচায়ক। রাজনীতির দিক থেকে বলতে চাই যে, এই বাজেটে অনেক কিছু করার কথা আছে--বলা আছে অনেক কিছু, তথাপি সেই পুরানো ধাঁচেই এই বাজেট তৈরি হয়েছে। তাই এটা নিশ্চয় গতানুগতিক--কেবল পরিমাণটা কিছু বৃদ্ধি পেয়েছে। সঙ্গে সঙ্গে এই বাজেটে কিছু ভীরুতার পরিচয়ও পাওয়া যায়। গত বছরে বিরাট সংখ্যায় জয়লাভ ক'রে যে ম্যানডেটে এই সরকার প্রতিষ্ঠিত হয়েছে, সেই ম্যানডেটকে লক্ষ্য ক'রে আমাদের সাহসিকতার সঙ্গে এগিয়ে যাবার কথা। কায়েমী স্বার্থকে যদি নির্মূল করা না যায়, তা হ'লে দেশের লোকের কাছে যে ম্যানডেট নিয়ে গিয়েছিলাম--যার জন্য আমাদের এখানে পাঠিয়েছে দেশের লোক তা কার্যকর করতে পারবো না। ছোট উদাহরণ দিচ্ছি, ১৭ পাতায় আছে দেখুন বলা আছে, প্ল্যান আউট-লে ১৯৭০ সালে ৬৫ কোটি টাকা, ১৯৭১ সালে ৬৬ কোটি টাকা অর্থাৎ বেড়েছে ৪৭ পারসেন্ট ১৯৭১-৭২ সালে বেড়েছে ৩৭ পারসেন্ট। এটা নিশ্চয় গতানুগতিক, ডিফেকটিভ, দৃষ্টিভঙ্গির অভাব বল্লে কি অন্যায় কথা বলা হবে? আমি সমস্ত মাননীয় সদস্যদের ভেবে দেখতে বলি, এটা কি মন্থর গতি নয়। কোথায় ম্যাসিভ ডোজ অব ইনভেস্টমেন্ট?--কোথায়ও নাই; বাজেটে সামান্য কিছু বৃদ্ধির কথা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি সমস্ত বন্ধুদের এখানে ভেবে দেখতে বলছি, জেলায় ফিরে গিয়ে যারা আপনাদের পাঠিয়েছেন তাঁদের কি বলবেন--একটা টিউবওয়েল ক'রে দিচ্ছি।

[5-10—5-20 p.m.]

টিউবওয়েল ক'রে দিচ্ছি? বলবেন যে বর্তমানে গ্রামে আমরা এই মাত্র তৈরি করবো। এমপ্লয়মেন্টের কথা আপনারা কি বলেছিলেন? এমপ্লয়মেন্ট নিয়ে যে পক্ষপাতিত্ব, যে দলীয়

রাজনীতি চলছে, সেই কথা যদি বাদ দিই, তা হলেও আমি বলছি যে, এমপ্লয়মেন্টে পোটেনসিয়্যালিটি আজকে বাড়ছে কি? কত পারসেন্ট লোককে আপনারা এমপ্লয়মেন্ট দিতে পারবেন? যে বেকার যুবক আছে তার ৫০ পারসেন্ট, ২৫ পারসেন্ট, ৫ পারসেন্ট হয়ত হবে, সেটা আমি আজকে সমস্ত বন্ধুদের ভেবে দেখতে বলছি। সুতরাং সেদিক থেকে আমি বলছি, যে ক'জন এমপ্লয়মেন্ট পায় পাক, সে যে দলেরই হোক নিশ্চয়ই সেটাকে আমি ওয়েলকাম করবো। কিন্তু এমপ্লয়মেন্ট পোটেনসিয়্যালিটি বাড়াবার কোন প্রচেষ্টা আমি এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা উঠলে আমাদের মাননীয় অর্থমন্ত্রী নিশ্চয় বলবেন যে, আমাদের রিসোর্সেস কোথায়—কাজেই যে রিসোর্সেস আমাদের আছে সেই রিসোর্সের মধ্যে থেকেই বাজেট করতে হবে এবং সেই রিসোর্সেসের মধ্যে থেকেই আমরা বাজেট করেছি। কিন্তু আমি এই কথা বলতে চাই যে, আমাদের যে রিসোর্সেস আছে সেটা খুঁজে বের করবার চোখ আপনাদের নেই, কিংবা ইচ্ছা ক'রে দেখতে চান নি, কিংবা আমি বলতে চাই যে, রিসোর্সেস আছে সেই রিসোর্সেসে ঘা মেরে রিসোর্সেস আদায় করার মত সাহসিকতা আপনাদের নেই, যারই জন্য আজকে এই বাজেট হয়েছে। এই বাজেট একটা বিকলাঙ্গ বাজেট, এটা সর্বাঙ্গসুন্দর বাজেট নিশ্চয় হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দেখে হতাশ হলাম যে, ইন্ডিয়া গভর্নমেন্ট তার বাজেটে যেটুকু সাহসিকতার পরিচয় দিয়েছেন সেটুকু সাহসিকতার পরিচয়ও আমাদের এই বাজেটে নেই। আমি এটা বলছি না যে, ইন্ডিয়া গভর্নমেন্টের বাজেট একটা সর্বাঙ্গসুন্দর বাজেট, কিন্তু কিছুটা সাহসিকতার পরিচয় তাঁরা তাঁদের বাজেটের মধ্যে দেখিয়েছেন। আমাদের এখানকার বাজেটে সেটুকুও নেই। আমাদের মন্ত্রি-মহাশয় বলেছেন যে, বাজেট উইদাউট টিয়ারস। কিন্তু আমি প্রশ্ন রাখতে চাই যে, কার টিয়ারস, কার টিয়ারসের জন্য আপনারা চিন্তিত? আমি বলছি লক্ষ লক্ষ মানুষ যেখানে ধনিকশ্রেণীর শোষণের জন্য চোখের জল ফেলছে, সেটা কি চোখের জল নয়? কিছু পুঁজিপতির কাছে জনপ্রিয় হবার জন্যই কি বাজেট উইদাউট টিয়ারস্ করছেন, কিছু ধনিক শ্রেণীর গায়ে হাত যাতে না লাগে, সেই একচেটিয়া মুনাফাখোরদের গায়ে আঁচটি পর্যন্ত যাতে না লাগে তারই জন্য কি বাজেট উইদাউট টিয়ারস্? এটা টিয়ারস্ নয়। কারণ লক্ষ লক্ষ মানুষ আজকে চোখের জল ফেলছে এবং আগামী এক বছরও ফেলবে যদি না কোন বৈপ্লবিক বাজেট হয় এবং যদি আপনি বৈপ্লবিক বাজেট তৈরি করেন, তা হ'লে হয়ত সেই চোখের জল ফেলা বন্ধ হতে পারবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা নিশ্চয় অ্যাসিওরেন্স দেব, আমাদের এখান থেকে রিসোর্সেস জোগাড় করুন, আমরা সকলেই আছি, আপনারা সেই ধনিক শ্রেণীর কাছ থেকে খিমচে টাকা আদায় করুন সমস্ত মানুষ এক বাক্যে, শুধু বিধানসভার সদস্যরা নয়, তাকে সমর্থন করবেন। সুতরাং ধনিক শ্রেণীর কাছে জনপ্রিয় হবার জন্য এই রকম একটা বাজেট আপনারা করবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯ পাতায় এগ্রিকালচারাল প্রোগ্রাম সম্বন্ধে বলা হয়েছে। সেখানে উনি বলেছেন ১৯৭৩-৭৪ সালে আমরা ১৫ লক্ষ একর জমিতে গম চাষ করবো। তার নমুনা দিয়েছেন যে, ১৯৬৭ সালে ৭৭ হাজার একর জমিতে মাত্র গমের চাষ হত। অর্থাৎ সেই যুক্তফ্রন্টের ঘাড়েই আবার কিছু দোষ চাপাবার চেষ্টা করেছেন। আমি বলছি তাঁর অফিসাররা এতই অপদার্থ যে, ১৯৬৭, ৬৮, ৬৯, ৭০, ৭১, ৭২ সালে যে পরিমাণ গমের চাষ বেড়েছে তার কোন উল্লেখ করেন নি। উনি কেবল ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত যা হয়েছে তার সঙ্গে ১৯৭৩-৭৪ সালের তফাৎ দেখিয়ে সমস্ত দোষটা ড্রামাটাইজ ক'রে বাহবা দেবার চেষ্টা করেছেন। নিশ্চয় সেই চেষ্টা অসাধু প্রচেষ্টা। তাই আমি বলছি, ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত মানুষ নিজেদের বাঁচার তাগিদে এই গম চাষের পরিমাণ বাড়িয়েছে। সেই পরিমাণ যদি উল্লেখ করা যায়, তা হ'লে দেখতে পাবেন যে, তাঁর ১৫ লক্ষ একরের সঙ্গে এটার খুব একটা ফারাক নেই। গম চাষের কথাটা একবার শুনুন। গমের বীজ কবে বিতরণ করা হয়েছে? আমি একটি ব্লকের কথা জানি, যে ব্লকে আমি আছি, সেখানে একটি সারকুলার গেল যে, গম বীজ লোন দেওয়া হবে। চাষীরা খুব উল্লসিত হয়ে পড়ল। আমি কিছু জানি না, চাষীরা বলল, গম বীজ এনে আটা ক'রে খেতে হবে, কারণ গম চাষের সময় এক মাস আগেই পেরিয়ে গেছে। যার ফলশ্রুতি হিসাবে দেখলাম তারকেশ্বর থেকে ২৪০ বস্তা গম বীজ চাঁপদানীর লালাবাবু

*কিনে নিয়ে এল, যা নাকি আমাদের ভলানটিয়াররা ধরল এফ সি আই গোডাউনের ২৪০ বস্তা গম বীজ। সেই বীজ ডিসট্রিবিউসান কেন হয় নি? এই কি নমুনা?* মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরকম হাজার হাজার নমুনা দেওয়া যায়। এই যেমন ধরুন, ৭ দিন আগে বি ডি ও বললেন, কিছু কম্বল এসেছে, সেগুলি ডিস্ট্রিবিউসানের ব্যবস্থা করুন। শীত কেটে গেল, বসন্তও চলে গেল, গরম পড়ে গেল, এখন কম্বল ডিসট্রিবিউসান হচ্ছে। পূজার একমাস পরে কাপড় ডিসট্রি-বিউসান হয়েছে। এই হচ্ছে এফিসিয়েন্সী। সুতরাং এই যে, ব্যুরোক্রাসী যারা এইসব করছেন তারাই ১৯৬৮/৬৯/৭০/৭১ সালে গমের পরিমাণ অ্যাকারেজে কত বেড়েছে সেটা চেপে রেখে দিয়েছেন, উল্লেখ করতে দেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯-এর পাতায় আছে পান্নালাল দাশগুপ্তের যে নতুন সি এ ডি পি সেটা যে করেছেন, ৬ মাস আগে যে বেঙ্গল প্লানিং বোর্ড করেছেন সেখানে যে কনসেনট্রেটিভ অ্যাফোর্ট এগ্রিকালচারাল প্রোগ্রামে সেই সি এ ডি পি-কে কার্যকর করার জন্য বাজেটে কোথায় প্রভিসান? কাজ অনেক হয়েছে—টিউবওয়েল হয়েছে, অ্যাকারেজ বাড়ছে, আমরা অস্বীকার করছি না, কিন্তু এই সি এ ডি পি প্রোগ্রামকে কার্যকর করার জন্য বাজেট অ্যালোকেসান কোথায়? বাজেটে আমরা এমন কিছু দেখতে পাচ্ছি না যা দেখে আমাদের মনে হতে পারে সরকার সত্যিই কিছু করতে চান। বড় বড় কায়েমী স্বার্থ তারা ঐ সি এ ডি পি-কে ঘিরে যেটা করছে সেটা হ'ল তারা প্ল্যানিং বোর্ডকে পিষে মারবার চেষ্টা করছে, আর সরকারের আমলারা তা দেখে বসে বসে হাসছেন, আর মন্ত্রীরা বসে বসে তা দেখছেন। আজকে এই যে সি এ ডি পি পিষ্ট হতে বসেছে এ সম্বন্ধে আমাদের কোনরকম সচেতনতা নেই এবং বাজেট অ্যালোকেসানও দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে স্টেট প্ল্যানিং বোর্ড, তার স্কীম আজকে মরতে বসেছে, সেখানে বাজেট অ্যালোকেসান নেই। সুতরাং নতুন যুগের নতুন সম্ভাবনা সম্পর্কে আমরা বলি, এই সরকারের দৃষ্টি আচ্ছন্ন, তাঁরা নতুন যুগের নতুন সম্ভাবনাকে দেখতে পাচ্ছে না বা মানুষের যা সত্যিকারের প্রয়োজন সে সম্বন্ধে সত্যিকারের দৃষ্টি দিয়ে তাদের প্রয়োজনগুলি দেখতে পাচ্ছেন না। কারণ সে চেতনার পরিচয় আমরা বাজেটে দেখতে পাচ্ছি না। ফিফথ ফাইভইয়ার প্ল্যান সম্পর্কে অনেক ভাল ভাল কথা বলা হয়েছে, যেমন টেস্ট বুকে বলা হয়ে থাকে। ডাইভারসিফিকেসান অব এগ্রিকালচার, মডার্ন টেকনোলজি, মিনিমাম নিড-বেসড প্রোগাম—এই সব কথা রেখেছেন, কিন্তু তার জন্য বাজেট অ্যালোকেসান আমরা দেখতে পাই নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাস্তব অভিজ্ঞতা থেকে আমি একথা বলতে চাই যে, সি এ ডি, পি প্রোগামকে কার্যকর করতে হ'লে তার জন্য এক বছর আগে থেকে কিছু অ্যাডভান্স অ্যাকসান দরকার। কারণ হঠাৎ যদি আপনি বলেন, ১০ হাজার টিউবওয়েল বা ৫ হাজার পাম্পসেট দরকার, তা হ'লে কতকগুলি জোচ্চর কারখানা ক'রে সেইসব সাপ্লাই দেবে, আর ৬ মাস যেতে না যেতেই সেগুলি খারাপ হবে, আর ওদিকে মাঠে পাট, গম, ধান শুকোতে থাকবে। সুতরাং এই সি এ ডি পি-কে যদি কার্যকর করতে হয়, তা হলে তার জন্য অ্যাডভান্স অ্যাকসান চাই, কিন্তু তার কোন নমুনা আমরা এর মধ্যে পাচ্ছি না। তারপর স্যার, সি এম ডি এ সম্পর্কে বলব। সি এম ডি এ অনেক কাজ করেছে। কিন্তু এর এডভার্টাইসমেন্ট, ডিসপ্লে অ্যান্ড পাবলিসিটির জন্য কত টাকা ব্যয় হয় সে সম্পর্কে আপনারা ওয়াকিবহাল আছেন কি? যদি না থাকেন তা হ'লে বলব, ওয়াকিবহাল থাকুন, তাতে আপনারা অনেক পয়সা বাঁচাতে পারবেন। এই এডভারটাইজমেন্ট, ডিসপ্লে অ্যান্ড পাবলিসিটিতে যে টাকা খরচ হয় তা বাঁচিয়ে কয়েকটা বস্তির উন্নতি করতে পারবেন, কয়েকটি টিউবওয়েল বসাতে পারবেন, অনেক কাজ করতে পারবেন। তা ছাড়া সি এম ডি এ কনসালটেটিভ সার্ভিসে অনেক টাকা খরচ করেন। আমাদের সরকারের যে সমস্ত ইঞ্জিনীয়াররা আছেন তাঁরা অনেক বেশী কনসালটেটিভ সার্ভিস দিতে পারেন। তাঁদের ঠিক মত ডিসপ্লে করুন দেখবেন সি এম ডি এ-র অনেক টাকা বাঁচাতে পারবেন। দুষ্ট লোকেরা একথা বলে যে, ঐ কনসালটেটিভ সার্ভিসের মাধ্যমে একটা র্যাকেট গ্রো ক'রে যাচ্ছে সি এম ডি এ-র টাকা তছনছ করার জন্য। আমি বলতে চাই, আপনারা নিশ্চয় এ সম্বন্ধে অনুসন্ধান করবেন।

[5-20—5-30 p.m.]

**শ্রীগিরিজাভূষণ মুখোপাধ্যায়ঃ** (অনুসৃত) আমি একথা বলতে চাই নিশ্চয়ই সে সম্পর্কে অনুসন্ধান করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার সদস্য হবার কিছুদিন পরে রাইটার্স বিল্ডিংস্ ইত্যাদি জায়গায় ঘোরাঘুরি ক'রে আমার যা অভিজ্ঞতা হয়েছে, আমাদের ওয়েস্ট বেঙ্গল ডেভেলপমেন্ট অ্যান্ড প্ল্যানিং বোর্ড এটা অতীতে ছিল বনেদী। তারপর হল টাউন অ্যান্ড কান্ট্রি প্ল্যানিং অর্থাৎ সি এম পি ও তারপর সি এম পি ও-র ৬ মাস পরে হ'ল এস টি বি অর্থাৎ স্টেট প্ল্যানিং বোর্ড। এখন আমার যেটুকু অভিজ্ঞতা হয়েছে এদের সম্বন্ধে কোন ব্যক্তি কোন সঠিক নির্দেশ দিতে পারে না। আমি যা শুনলাম, এদের কার কোণাটায় কাজ আর কার কোণাটায় কাজ নয়, এটা কারেক্‌টলি ডিফাইন্ড করতে পারে না। সুতরাং জিনিসটা দাঁড়াচ্ছে এই রকম, অনেকটা গ্রামের ক্লাব-এর মত। গ্রামের ক্লাবগুলি যেমন একটি ক্লাব আর একটি ক্লাব-এর চর্চা ক'রে নিজেদের দায়িত্ব খলন ক'রে, এখানেও সেই রকম অবস্থা দাঁড়িয়েছে, সুতরাং প্ল্যানিংকে যদি সাস্‌সেসফুল করতে হয়, তা হ'লে আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে, আপনি প্রথমে প্ল্যানিং অর্গানিজেশনগুলিতে প্ল্যান করুন। প্ল্যানিং অর্গানিজেশন ইফেকটিভ্ যদি করতে হয়, তা হ'লে তাদের কারা কোন কাজ করছে এটা করেক্‌টলি ডিফাইন্ড করুন এবং সেইভাবে এই প্ল্যানিং অর্গানিজেশন-এর একটা প্ল্যান করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রিসোর্সেস-এর কথা বললে নিশ্চয়ই প্রথমে আমি একথা বলবো যে, রিসোর্সেস আছে। কি রিসোর্সেস আছে। যে পাবলিক সেকটারগুলি আছে সেই পাবলিক সেকটর আমাদের ঘাড়ে বোঝা হয়ে আছে এবং সেই পাবলিক সেকটরকে যদি উন্নতি করতে না পারি, তা হ'লে পাবলিক সেকটর চলবে সাধারণ মানুষের ট্যাক্স-এর টাকা থেকে। সুতরাং সেই পাবলিক সেকটর যেটা আমাদের রিসোর্সেস সেটাতে আরো ফিনান্স করতে হবে, আরো রিসোর্সেস-এর জন্য হেল্প করতে হবে। সেইভাবে পাবলিক সেকটরকে গ্রো করুন। কিছু অপদার্থ অফিসার যারা এই পাবলিক সেকটর-এর চার্জে রয়েছে তারা এই পাবলিক সেকটরকে ডেভেলপমেন্ট করতে পারছে না। এই পাবলিক সেকটর আমাদের সাধারণ মানুষের ঘাড়ে চেপে আছে, সাধারণ মানুষের ট্যাক্স-এর টাকায় পাবলিক সেকটর-এর ঐ কারখানাগুলিকে চালাতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর ছোট ছোট কতকগুলি জিনিস আপনার কাছে উল্লেখ করতে চাই। আমাদের সরকার এই বছর ৩রা জানুয়ারি আমাদের সমস্ত শ্রমিক নেতা নববর্ষের যে দাম দিয়েছেন—এই যে ইলেকট্রিসিটি র‍্যাশনিং করা হয়েছে, এই ইলেকট্রিসিটি র‍্যাশনিং করার প্রয়োজনীয়তা ছিল না ব'লে তখন আমরা মনে ক'রেছিলাম। তার কারণ ১৯৭১ সালে ক্যালকাটা স্টেট ইলেকট্রিসিটি কোম্পানির ম্যানেজিং ডিরেকটর তিনি তাঁর অ্যানুয়াল রিপোর্টে বলেছেন যে, ইলেকট্রিসিটি ফেল করছে। কেন ফেল করছে তাতে তিনি বলেছেন, ইন-এডিকোয়েট অ্যান্ড ইররেগুলার সাপ্লাই অব কোল। তিনি বলেননি যে, তার মেশিনারি ডিফেকটিভ বা মেসিনারি ওর্ন-আউট এবং এই কথা উল্লেখ ক'রে ৩১শে জুলাই রাইটার্স বিল্ডিংস-এ যখন মিটিং হয়, তখন সেন্ট্রাল-এর বিদ্যুৎ-মন্ত্রী থেকে আরম্ভ ক'রে সকলে ছিলেন। বিদ্যুৎ উৎপাদক যাবা তারাও ছিলেন, সমস্ত ট্রেড ইউনিয়ন-এর নেতারাও ছিলেন সকলে একবাক্যে এই র‍্যাশানিংকে ডিসকার্ড করেছেন এবং তার পর অর্ডিনান্স ক'রে এটা করা হয়েছে।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** আপনাদের অর্গানিজেশন তো রাজি ছিল। এই ফ্যাক্টস্ ঠিক নয়। আপনাদের আই এন টি ইউ সি এবং এ আই টি ইউ সি সকলে রাজী হ'য়েছেন। এখানে লেবার মিনিস্টার আছেন তিনি জানেন।

**শ্রীগিরিজাভূষণ মুখোপাধ্যায়ঃ** যখন অন্য কোন গত্যান্তর নেই তখন রাজী হয়েছে। তাছাড়া আমরা বলেছি অ্যালার্ট হওয়া উচিত ছিল। এই র‍্যাশানিংকে অ্যাভয়েড ক'রে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে বাধ্য করা যেত যে আরো ৫০ মেগা-ওয়াটের জন্য যেটা ওরা এখন করছেন।

*ডিসেম্বর, ১৯৭২ পর্যন্ত তাদের বিভিন্ন ইউনিট-এ যে প্রোডাকসান হয়েছে, সেই প্রোডাকসান টোটাল ক'রে বলতে পারি ৩১৫ মেগা ওয়াট বিভিন্ন সময় বিভিন্ন ইউনিট-এ উৎপাদন করেছে।* মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা বলতে চাই, এখানে, আইন-শৃঙ্খলার কথা আপনারা বলেছেন। কিন্তু এই আই ও সি ইউনিয়ন-এর পক্ষ থেকে আমাদের কাছে একটা ডকুমেন্ট পাঠিয়েছে যাতে তারা দেখিয়ে দিয়েছে। এই বছরে, অর্থাৎ গত এক বছরে কতগুলো আক্রমণ হয়েছে, কতগুলো হোলিগানিজম হয়েছে, কতগুলো গ্যাংস্টারিজম হয়েছে। আমি এখানে এটাই বলতে চাই, আইন-শৃঙ্খলা বিষয়ে যদি লক্ষ্য ক'রে দেখেন, তা হ'লে দেখবেন আইন-শৃঙ্খলা অনেক পরিমাণে ফিরে এলেও আশ্বস্ত হবার মত হয় নি। তরপর বলতে চাই, বাটা সু কোং, সম্পর্কে। যেটার ৬টা ডিপার্টমেন্ট বন্ধ করে দিয়ে ৭০০ লোককে আন-এমপ্লয়েড না করলেও আগামী ৬ মাস বাদে তাদের সারপ্লাস ডিক্লেয়ার করবে, তারা বর্তমানে কারখানায় যাচ্ছে আর আসছে। সুতরাং এখন যদি সচেতন না হই ঐ ডিপার্টমেন্ট চালু করার জন্য, তা হ'লে বাটা থেকে একটা রিট্রেঞ্চমেন্ট অবশ্যম্ভাবী। আমি শেষে এই কথা বলতে চাই, বাজেটে যাই থাকুক না কেন, মানুষ আপনাদের কথা শুনে চলবে না, আমা'দের কথা শুনে চলবে না। মানুষ যদি নক্শালী বিপ্লবকে স্বার্থক করতো, সি পি এম-এর বিপ্লব স্বার্থক করতো ম্যান ইজ টট্ ইন দি লাইফ অব ইউনিভারসিটি, সুতরাং আপনাদের কাছে আবেদন, আপনারা সচেষ্ট হোন রিসোর্সেস্ বাড়ানোর জন্য, দেশকে সত্যকারের একটা বৈপ্লবিক পন্থায় পুনরুজ্জীবন করার জন্য আপনারা এগিয়ে যান, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-30—5-40 p.m.]

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট বিতর্কে অংশগ্রহণের ইচ্ছা আমার ছিল না। এই বিতর্কে অর্থমন্ত্রী প্রধানতঃ বক্তব্য রাখেন। তার জন্য আমার কোন উদ্দেশ্য ছিল না এই বিতর্কে অংশগ্রহণ করার। কিন্তু কালকে আমাদের পি ডি অ্যালায়েন্সের উপনেতা যে বক্তব্য রেখেছেন, তার ব্যাকগ্রাউন্ডে আমি মনে করলাম কিছু বলা অত্যন্ত প্রয়োজন। কারণ আমাদের অ্যালায়েন্স সম্বন্ধে এবং তার যে কার্যক্রম, সে সম্বন্ধে মানুষের ভুল ধারণা হবে। এটা খুবই দুঃখজনক ব্যাপার। তাই আমার কর্তব্য, আমাদের প্রত্যেকের কর্তব্য কতকগুলো তথ্য পরিষ্কারভাবে এই বিধানসভার সভাদের সামনে রাখা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত কৃতজ্ঞ পশ্চিমবাংলার মানুষের কাছে, তারা তাদের প্রাণভরা স্নেহ, ভালবাসা, বুকভরা আশীর্বাদ আমাদের উপর বর্ষণ করেছেন। আমরা জানি, তার যোগ্য আমরা নই। আমরা এটাও জানি, এমন কিছু আমরা করি নি, যার জন্য এতটা সমর্থন আমরা পেতে পারি। আমরা জানি, অনেক সমস্যা রয়েছে, যার সমাধান আমরা করতে পারছি না অর্থাভাবের জন্য। আমি জানি, মাঝে মাঝে আমরা ভুল করি, অন্যায় করি এবং অন্যায় শোধরাবারও চেষ্টা করি। কিন্তু আমরা যে কিছুই করি নি, একেবারে চতুর্দিকে হাহাকার পড়ে গেছে, কিছুই হচ্ছে না কোথাও, এই বাজেট দরিদ্র মানুষের উন্নতির জন্য চিন্তা করে নি, এই মানুষ যে নিষ্পেষিত, নিপীড়িত জনগণ, এই বাজেট সেই নিষ্পেষিত, নিপীড়িত জনগণের জন্য কিছু চিন্তা করেন নি, এই রকম যে সমস্ত বক্তব্য রাখা হয়েছে, সে সম্বন্ধে কয়েকটি কথা বলবার অত্যন্ত প্রয়োজনীয়তা রয়েছে বলে আমি মনে করি। তার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, খানিকটা সময় আপনার কাছে চেয়েছি। আমি বিশ্লেষণ করে এই বিধানসভার সামনে কতকগুলো বক্তব্য রাখতে চাইছি।

প্রথম বক্তব্য যে, পশ্চিমবাংলার কি অবস্থা ছিল, আর কি হয়েছে? দ্বিতীয় বক্তব্য, অন্যান্য যে সকল সরকার ছিল, তারা কি করেছিলেন আর আমরা কি করছি? তৃতীয় বক্তব্য, দৃষ্টিভঙ্গির তফাতটা কোথায়? এইগুলি বাজেটের পরিসংখ্যানের মাধ্যমে পাওয়া যাচ্ছে। আমি আশা করেছিলাম, মাননীয় সদস্য বন্ধুবর বিশ্বনাথ মুখার্জী মহাশয়, আমি যে কাজটা এখন করছি সেটা তিনি আমাদের অ্যালায়েন্সের তরফ থেকে হাউসে এবং হাউসের মাধ্যমে পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে রাখবেন। একটা কথা খুব পরিষ্কার যে, আমাদের বক্তব্য রাখার সময় আমাদের দায়িত্ব নিয়ে বক্তব্য রাখা উচিত। এখনো প্রতিক্রিয়াশীল মানুষ যারা আছেন,

তারা এদিকে ওদিকে ঘুরে বেড়াচ্ছেন। আপনারা দেখেছেন, সম্প্রতি ওড়িষ্যায় কি হয়েছে, একদিকে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল নেতারা এবং অন্যদিকে বামপন্থী হটকারীরা অর্থাৎ সি পি এম একত্রিত হয়ে একটা সরকারের পতন ঘটিয়েছে। সেই সরকার কি চেয়েছিল, সেই সরকার চেয়েছিল কেন্দু লিফ সম্বন্ধে অনেক রকমের চুরি জোচ্চুরী হচ্ছে, তার সম্পর্কে একটা কমিশন বসাতে। তারা চেয়েছিল একজন বিশিষ্ট নেতা, যার বিরুদ্ধে গুরুতর অভিযোগ ছিল, তার বিরুদ্ধে এফ আই আর ফাইলে নির্দেশ দিয়েছিল, সেই সরকার ভূমিসংস্কারের জন্য দ্রুত আইন আনবার চেষ্টা করেছিল, সেই সরকারের পতন ঘটিয়েছে একদিকে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল আর অন্যদিকে অ্যাডভেঞ্চারিস্ট সি পি এম। একদিকে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল আর অন্যদিকে বামপন্থী হঠকারীরা এক হচ্ছে দেশকে লণ্ডভণ্ড করে দেবার জন্য, চেষ্টা করছে ডিসইউনিটি আনবার, যাতে দেশে অরাজকতা আসে, অর্থনৈতিক উন্নতি না হয়। সেইজন্য আমাদের অ্যালায়েন্সের শ্রদ্ধাভাজন নেতা বক্তব্য রাখছেন যে বক্তব্য সি পি এম-এর নেতারা মাঠে-ঘাটে রাখবার চেষ্টা করেন। স্বভাবতই পি ডি এ-এর আল্যায়েন্সে আমরা যারা আছি—যারা সভ্য আছে কংগ্রেসী পক্ষে তারা সি পি আই-এর কাছ থেকে কি শুনছি? অবশ্য তার জন্য আমি কোন রকম ব্যক্তিগত আক্রমণ করব না। বিশ্বনাথবাবু হঠাৎ কেন বললেন যে, আমি বিলাত-এ শিক্ষালাভ করেছি, এটা আমি বুঝতে পারলাম না? বিলাতে নিশ্চয়ই আমি শিক্ষালাভ করেছি, কিন্তু আমি বাংলাদেশেও শিক্ষালাভ করেছি, আমি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে পড়েছি, আবার বিলাতেও পড়েছি। তবে আমি একা নই, আমাদের এলায়েন্সের সি পি আই-এরও অনেক শ্রদ্ধাভাজন নেতা আছেন যারা বিলাতে শিক্ষালাভ করেছেন, কিন্তু এতে কি বলতে চাওয়া হয়েছে তা আমি জানি না, একটা বিভ্রান্তিকর বক্তব্য রাখা হচ্ছে কেন? এই রকম ব্যক্তিগত আলোচনার মধ্যে এগোবো না। আমি খালি নীতিগতভাবে বলব যে, কোন নেতা যদি ভেবে থাকেন বামপন্থী হঠকারীদের যে বক্তব্য সেই বক্তব্য রেখে জনপ্রিয় হবেন, কিংবা যদি কোন নেতা ভাবেন যে, প্রতিক্রিয়াশীল দক্ষিণপন্থীদের বক্তব্য রেখে জনপ্রিয় হবেন বা কার্যসিদ্ধি করবেন, তা হলে আমি তাঁকে বলব তিনি ভুল করছেন। আমাদের অ্যালায়েন্সকে মানুষ জয়যুক্ত করেছিল এই কারণে যে, তারা এই অ্যালায়েন্সের মাধ্যমে খানিকটা স্টেবিলিটি পাবে, খানিকটা কাজ পাবে এবং দেশের চতুর্দিকে যে অবস্থা হয়েছিল, অরাজকতায় পরিপূর্ণ হয়ে গিয়েছিল পশ্চিমবঙ্গ, সেই অরাজকতার বিরুদ্ধে প্রতিবাদ করবার জন্য তারা আমাদের এই অ্যালায়েন্সকে জয়যুক্ত করেছিল। তাই যদি কেউ ভেবে থাকেন যে, এই অ্যালায়েন্স ভেঙ্গে যাক বা কেউ যদি এই অ্যালায়েন্স ভাঙ্গতে যায়, তা হলে তিনি ভুল করছেন। যদি কোন সভ্য বলেন যে, অ্যালায়েন্স ভেঙ্গে যাবে বা ভয় দেখান যে, অ্যালায়েন্স ভেঙ্গে চলে যাবেন, তা হলে আমি বলব, সেই সভ্যকে যে, বিধানসভা থেকে পদত্যাগ করে তবে অ্যালায়েন্স ভেঙ্গে চলে যাবেন এবং সাধারণ মানুষের কাছ থেকে আবার রায় নিয়ে তবে এখানে আসবেন। সাধারণ মানুষের কাছে যেতে হবে সেই সাধারণ মানুষের সমর্থন নিয়ে তবে আবার নির্বাচিত হয়ে আসতে হবে। এখানে নির্বাচন হয়েছে যে, অ্যালায়েন্সের ভিত্তিতে আমরা সেই অ্যালায়েন্সের ভিত্তিতে কাজ করব। আমরা নির্বাচনের আগে বলেছি যে, আমরা অ্যালায়েন্স করলাম কতগুলি কাজ করবার জন্য।

কাজ যে সব জায়গায় ভাল হচ্ছে সেটা আমরা কোনদিনই বলি নি। তবে পশ্চিমবাংলায় যে অবস্থা ছিল সেই সমস্ত সমস্যার সমাধান এক বছরের মধ্যে করে দেব এটা ভাবা উচিত নয়। এটা যাঁরা ভাবেন তাঁরা মূর্খের স্বর্গে বাস করছেন। এটা হতে পারে না এবং এর জন্য অনেক সময় লাগবে। আমি যে দলের নেতা—আমি পি ডি এ-এর নেতা, আমি কংগ্রেসের নেতা—সেই কংগ্রেস দল থেকে পরিষ্কারভাবে জানিয়ে দিচ্ছি, আমরা মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে কোনদিনই কাজ করব না, মানুষের মাঝখানে থেকে দেশের কাজ করব এবং সেটাই আমরা করছি প্রতি সপ্তাহে, প্রতিদিন। মানুষ থেকে বিচ্ছিন্ন হব না এবং মানুষের দুঃখ-দুর্দশার কথা নিশ্চয় শুনব এবং যতটা পারা যায় সেটা লাঘব করার চেষ্টা করব। আজ বলা হচ্ছে, কিছু করা হয় নি এবং যে বাজেট এসেছে সেটা একটা অসম্পূর্ণ বাজেট। এটা অদ্ভূত কথা। সমাজের পরিবর্তন আসে নি, নিশ্চয় আসে নি। সমাজের পরিবর্তন যেদিন আসবে সেদিন এখানে মুখ্যমন্ত্রী

হয়ে দাঁড়াবেন একজন আদিবাসী সাঁওতাল, একজন ভূমিহীন কৃষক। সমাজের পরিবর্তন যেদিন আসবে যেদিন সি পি আই নেতা হবেন ঐ শ্রেণীর একজন মানুষ, শ্রমিক ভাই। সেই হিসেবে বিশ্বনাথবাবু একজন বুর্জোয়া, আমিও একজন বুর্জোয়া। আমরা এখানে যাঁরা আছি সকলেই বুর্জোয়া। এসব কথা বলার কোন মানে হয়? সমাজের পরিবর্তন করা হবে। সমাজের পরিবর্তন তখন আসবে যখন আমরা দেখব আদিবাসী ভাই, ভূমিহীন কৃষক, শিডিউল্ড কাস্ট-এর ভূমিহীন কৃষক, তারা কেউ এখানে এসে কর্তৃত্ব নিয়েছে। মুসলমান ভাইদের মধ্যে যারা দরিদ্র ভূমিহীন তারা যখন মনে করবে, আমরা এখানে সম্পূর্ণ নিরাপদ এবং সংগে সংগে মধ্যবিত্ত, শ্রমিক, কৃষক তারা যখন মনে করবে আমরা চালাতে পারব, তখনই পরিবর্তন আসবে। সেটা নিশ্চয় হয় নি, তবে আমরা তার জন্য চেষ্টা করছি। বিশ্বনাথবাবু এবং আমরা সকলেই লিবারেল ডেমোক্রাট। আমরা চেষ্টা করছি, সেইসব নিপীড়িত, নিষ্পেষিত মানুষের হয়ে দাঁড়াতে তাদের দালালী করতে, পুঁজিবাদীদের দালালী করতে নয়। আজ ইলা মিত্র মহাশয়া এখানে একটা বক্তব্য রেখেছেন। তিনি যদি মনে করে থাকেন আমরা পুঁজিবাদীদের দালাল, তা হলে বলব, তিনি এক বছরের ইতিহাস ভালভাবে অনুধাবন করেন নি। তিনি যদি মনে করে থাকেন, আমরা পুঁজিবাদীদের পক্ষে বক্তব্য রাখছি এবং তাদের স্বার্থে কাজ করছি, তবে তিনি শ্রীমতী ইন্দিরা গান্ধীর সামাজিক চিন্তাধারার একটা লাইনও বুঝতে পারেন নি। আজকে আমরা এখানে এসেছি সাধারণ মানুষদের স্বার্থ রক্ষা করার জন্য, তাদের স্বার্থে কাজ করার জন্য এবং সেটা সামনে রেখে আমরা কতকগুলি জিনিস করেছি। এই বাজেটে আমরা কি করার চেষ্টা করেছি সেটাই বলব। আমরা সর্বপ্রথমে গ্রামীণ বাংলার উন্নতিসাধন করার চেষ্টা করেছি। বাজেট পড়েছেন কিনা জানি না, বাজেটের কোন্ কোন্ দফায় কি কি লেখা আছে সেটা তাঁরা দেখেছেন কিনা জানি না। তবে তা যদি দেখতেন, তা হলে বুঝতে পারতেন, আমরা নির্বাচনের সময় যেটা বলে এসেছি সেটা কার্যকর করার চেষ্টা করছি। এটা একটা পদক্ষেপ—আমরা স্বীকার করব ক্ষুদ্র পদক্ষেপ। কারণ আমাদের অর্থ সীমিত। আমরা যে জিনিসগুলি করতে চাই তাতে কৃষিকার্য বাড়াতে চাই, স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি করতে চাই। আমরা শিক্ষাক্ষেত্রে উন্নতিসাধন

[5-40—5-50 p.m.]

করতে চাই, আমরা রাস্তা-ঘাট বাড়াতে চাই, আমরা সেচের ব্যবস্থা বাড়াতে চাই, আমরা গ্রামীণ যে কুটির শিল্প, স্মল স্কেল ইন্ডাস্ট্রি সেগুলির আরো উন্নতি করতে চাই যাতে সাধারণ মানুষের কাছে খানিকটা আশার সঞ্চার হয়। আমরা গ্রামে গ্রামে বিদ্যুৎ শক্তি পৌঁছে দেবার চেষ্টা করতে চাই, এগুলি হচ্ছে আসল জিনিস। গ্রামবাংলার সমস্যা সমাধান করতে পারলে শহরের সমস্যা আপনা-আপনি সমাধান হয়ে যাবে। সেই গ্রামবাংলার কি কি সমস্যার সমাধান করেছি সে সম্বন্ধে একটু পরে বক্তব্য রাখব। যখন বলা হয়, কিছু হয় নি, যে অন্ধকারে ছিলাম সেই অন্ধকারে আছি, এই সরকার সেই অন্ধকার আরো ঘোরতর করে দিয়েছে, তখন তীব্র প্রতিবাদ না করে উপায় নেই। কারণ, যাঁরা এই বক্তব্য রেখেছেন তাঁরা প্লেয়িং টু দি গ্যালারি হিসাবে বক্তব্য রেখেছেন, জানি না কেন অংশকে তাঁরা সমর্থন করতে চেয়েছেন। আমি বিশ্বনাথবাবুকে শ্রদ্ধা করি, ভক্তি করি, তাঁর বিরুদ্ধে কোন ব্যক্তিগত সমালোচনা করছি না, আমি জানি বিশ্ব-নাথবাবু যে বক্তব্য রেখেছেন, সেটা সি পি আই লাইনে নয়। কিন্তু এই অ্যালায়েন্স আমরা ভাংগতে দেব না, এটা আমার অন্য পক্ষের বন্ধুরা ভাল করে মনে করে রেখে দেবেন। কোথা থেকে কোথায় এসেছি, কোন অন্ধকার থেকে কত বেশী অন্ধকারে আমরা এসেছি সেটাই হচ্ছে প্রশ্ন। আনডিভাইডেড বেংগলের যখন শেষ বাজেট মহম্মদ আলি সাহেব ফাইন্যান্স মিনিস্টার অব আনডিভাইডেড বেংগল হিসাবে এই হাউসের সামনে রাখেন তখন কত আয় ছিল—পূর্ব এবং পশ্চিম সমস্ত বাংলা মিলিয়ে আয় ছিল ৩৫ কোটি ২৬ লক্ষ টাকা আর সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স ছিল ১২ কোটি ৪২ লক্ষ টাকা। পাবলিক ডেট এবং অন্যান্য কন্টিনজেন্সি ফান্ড ইত্যাদি নিয়ে ছিল ১৭৮ কোটি ১৯ লক্ষ ৫৮ হাজার টাকা। এই ছিল সম্বল অবিভক্ত বাংলার। ইংরাজরা তখন ছিল। বাংলা যখন ভাগ হয়ে গেল, পশ্চিমবংগ যখন গঠিত হল তখন প্রথম

বাজেট রাখলেন শ্রীনলিনীরঞ্জন সরকার, তার থেকে কি দেখা যাচ্ছে, ১৫ই আগস্ট, ১৯৪৭ সাল থেকে ৩১শে মার্চ, ১৯৪৮ সালে কি বাজেট দেখলাম, পশ্চিমবঙ্গের আয় হচ্ছে ১৭ কোটি টাকা, সেন্ট্রাল এড ২ কোটি টাকা, পাবলিক ডেট, কন্টিনজেন্সি ফান্ড সমস্ত নিয়ে মাত্র সম্বল ছিল ৭০ কোটি ২৪ লক্ষ ২৯ হাজার টাকা। সেই ৭০ কোটি ২৪ লক্ষ ২৯ হাজার টাকা যেটা ২৫ বছর আগে ছিল সম্বল সেটা আজকে কি দাঁড়িয়েছে, আজকে সমস্ত খাতে আমাদের টাকা হচ্ছে বাজেট বইয়ে দেখবেন ১,১২৭ কোটি ১৫ লক্ষ ৮৭ হাজার টাকা। যেটা ১৭ কোটি রেভেনিউ অ্যাকাউন্ট ছিল, ২ কোটি টাকা সেন্ট্রাল এড ছিল, কনসলিডেটেড ফান্ড যখন সবশুদ্ধ ছিল ১৯ কোটি টাকা, আজকে সেখানে কনসলিডেটেড ফান্ড আমাদের আছে ৫৬১ কোটি ৮ লক্ষ ৮৩ হাজার টাকা। এটা কোন কাজকর্ম না হলে সম্ভব হয় না। রেভেনিউ এক্সপেন্ডিচার বাড়তে পারে না যদি কাজ কোথাও না হয়ে থাকে। এখানে অনেক যুবক সদস্য আছেন, তাঁরা হয়ত অনেকে ১৯৪৭ সালে জন্মান নি কিংবা শিশু ছিলেন, কিন্তু বেস্টারউইচ সাহেব আছেন, তিনি ১৯৪৭ সালে বোধহয় যুবক ছিলেন।

বিশ্বনাথবাবু, গিরিজাবাবু ১৯৪৭ সালে বেশ তাগড়াই যুবক ছিলেন, কাজেই তাঁদের সেকথা ভুললে চলবে না। যুবকরা বললে বুঝতে পারতাম। আমি অজয়দা বা বিজয়সিং নাহার কি এরকম বক্তৃতা রাখতে পারতাম যেটা কালকে শোনার দুর্ভাগ্য আমাদের হয়েছিল এই হাউসে। কেন জেনেশুনে এসব কথা বললেন? এই যে বাজেট এখানে রাখা হয়েছে, এটা তুলনা করা দরকার। পি সি সেন এখানে নেই। পি সি সেনের বাজেটের সঙ্গে এবং প্রথম যুক্তফ্রন্ট-এর বাজেটের সঙ্গে তুলনা করা দরকার এবং দ্বিতীয় যুক্তফ্রন্টের বাজেটের সঙ্গেও তুলনা করা দরকার। প্রথমে আমি পি সি সেনের শেষ বছরের যে বাজেট তার কথাই বলছি। ১৯৬৬-৬৭ সালে তাঁরা কনসলিডেটেড ফান্ডে অর্থাৎ কিনা রেভিনিউ রিসিট আর পাবলিক ডেট মিলিয়ে তাঁদের আয় ছিল ২৫২ কোটি এক লক্ষ ৯৩ হাজার টাকা। প্রথম যুক্তফ্রন্ট সরকারের কনসলিডেটেড ফান্ডে ছিল ২৪৪ কোটি ৮৭ লক্ষ ৬০ হাজার টাকা। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের ১৯৬৯-৭০ সালে সেটা কিছু বেড়ে হল ৩৮৮ কোটি ৯১ লক্ষ ৯৪ হাজার টাকা। কনসলিডেটেড ফান্ডে। সেখানে আমাদের কি অবস্থা? যেখানে পি সি সেনের ছিল ২৫২ কোটি আর কিছু টাকা এবং প্রথম যুক্তফ্রন্ট সরকারের ২৪৪ কোটি আর কিছু টাকা এবং দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের ৩৮৮ কোটি আর কিছু টাকা, আমাদের সেখানে দাঁড়িয়েছে প্রায় ৫৬২ কোটি টাকা—এবারের বাজেটে। তবুও বলা হচ্ছে আমরা কিছুই করি নি পশ্চিমবাংলাকে উন্নতির পথে নিয়ে যাবার জন্য। এই যে টাকা খরচ হবে এটা কিভাবে খরচ করা হবে? একটা মন্ত্রিসভার বাছাই—পার্লামেন্টারী ডেমোক্রাসীর প্রতিটি ছাত্র বলবে যে, মন্ত্রিসভার বাছাই হয় এই যে পার্ট ওয়ান বাজেটের বই আছে সেটা দেখে। কারণ এতে দেখা যায় কত টাকা দেওয়া হয়েছে এবং কত টাকা খরচ হয়েছে। অর্থাৎ তাঁরা কি কাজ করেছেন সেটা বোঝা যায়। পি সি সেনের বাজেট ১৯৬৬-৬৭ সালে আমরা দেখেছি। তিনি আজকাল খুব বড় বড় বক্তৃতা দিচ্ছেন, তিনি শ্রদ্ধাবান ব্যক্তি, তিনি একজন নেতা। তিনি যখন তাঁর বক্তৃতা রাখেন তখন আমি তাঁকে স্মরণ করিয়ে দিচ্ছি তাঁর শেষ বাজেটে তিনি দেখান যে টাকা ছিল সেটা খরচ করতে পারেন নি। পাবলিক হেল্থে দেখছি খরচ করতে পারেন নি প্রায় এক কোটি ৫০ লক্ষ টাকা। ফিশারিজ-এ অ্যানিম্যাল হাসবেন্ড্রিতে, কো-অপারেশনে, ইন্ডাস্ট্রিতে, কটেজ ইন্ডাস্ট্রিতে মাল্টিপারপাস রিভারস স্কীমে, কমার্শিয়াল ইরিগেশানে, নন-কমার্শিয়াল ইরিগেশানে, পাবলিক ওয়ার্কসে রোড অ্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট স্কীমে কোথাও খরচ হল না। দেখা গেল, হাতে যে টাকা তাঁর ছিল সেটা তিনি খরচ করতে পারেন নি এবং ক্যাপিটাল এক্সপেন্ডিচার খাতে নতুন কাজ করার জন্য সেত হবে, রাস্তা হবে, ইত্যাদি ব্যাপারে ৩৫ কোটি ৪০ লক্ষ ১৭ হাজার টাকা যেখানে ক্যাপিটাল এক্সপেন্ডিচার হবে সেখানে তাঁরা খরচ করলেন ১০ কোটি ৪১ লক্ষ টাকা। অর্থাৎ ২৫ কোটি টাকা খরচ করতে সে সরকার পারে নি। এই সরকারের মুখ্যমন্ত্রীও আমাদের গালাগালি দেবেন, "তোমরা কিছুই করতে পার নি।"

[5-50—6-00 p.m.]

এই তো গেল প্রফুল্লদার সরকারের কথা। এবারে আসুন প্রথম যুক্তফ্রন্ট সরকারের বাজেট, তাতে দেখবেন তাঁরা খরচ করতে পারেন নি যে টাকা ছিল তাঁদের হাতে, এডুকেশান, মেডিক্যাল, পাবলিক হেল্থ, এগ্রিকালচার, এগ্রিকালচারাল ফিশারি, অ্যানিমেল হাজব্যান্ড্রি, কো-অপারেশান, ইন্ডাস্ট্রি, কটেজ ইন্ডাস্ট্রি, লেবার অ্যান্ড এমপ্লয়মেন্ট—শ্রমিকদের স্বার্থে নাকি সে সরকার ছিল, লেবার এমপ্লয়মেন্টেরও টাকাটা খরচ করতে পারেন নি। তারপর ওয়েলফেয়ার অব শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইব, মিসলেনিয়াস সোসিয়াল ডেভেলপমেন্ট অর্গানাইজেসান, মাল্টিপার্পাস রিভার স্কীম, কমার্শিয়াল ইরিগেশান, নন-কমার্শিয়াল ইরিগেশান, পাব্লিক ওয়ার্ক গ্রেটার ক্যালকাটা এরিয়া—যা কিছু সমস্ততে পারলেন না, শেষাশেষি দেখা গেল, ক্যাপিটাল এক্সপেন্ডিচার আবার তাদের হাতে যে টাকাটা ছিল তার থেকে তাঁরা খরচ করতে পারলেন না প্রায় ৬ কোটি টাকার বেশী, খরচটা হল না প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার তাঁরাও ওরকমভাবে--আমি সময় নেব না সমস্ত দিয়ে, পাবলিক হেল্থ এগ্রিকালচারাল ইত্যাদি ইত্যাদি অনেকগুলি আছে এতে তারা কত টাকা খরচ করতে পারলেন না। তাঁদের হাতে যে টাকা ছিল ক্যাপিটাল এক্সপেন্ডিচারে তাঁরা প্রায় ২ কোটি টাকা খরচ করতে পারলেন না। খরচ হল না পশ্চিমবঙ্গে যুক্তফ্রন্ট সরকারের আমলে। ১৯৬৬-৬৭ সালে হয় নি, ১৯৬৭-৬৮ সালে হয় নি, ১৯৬৯-৭০ সালে হয় নি। আমরা যখন এলাম, তখন বলল, করতেই হবে, করতেই হবে, করতেই হবে, আমরা চ্যালেঞ্জ নিলাম। আসুন, আমাদের বাজেট দেখুন। সেই চ্যালেঞ্জ আপনারা দেখবেন, আমাদের রাজ্যে যদি দেখেন দেখবেন, ক্যাপিট্যাল এক্সপেন্ডিচার, এক্সপেন্ডিচারের প্রথম, অর্ডিনারি এক্সপেন্ডিচারও যেখানে ৩৭৪ কোটি টাকা--অবশ্যই আমাদের অনেক বেড়ে গিয়েছে, ৩৭৪ কোটি টাকা যেখানে খরচ করার কথা ছিল আমরা সেখানে ৩৯৯ কোটি টাকা খরচ করেছি (হাততালি)। ক্যাপিট্যাল এক্সপেন্ডিচারে যেখানে আমাদের ৪৮ কোটি টাকা খরচ করার কথা ছিল সেখানে আমরা ৫০ কোটি ৯৫ লক্ষ ৪৭ হাজার টাকা খরচ করেছি। এই বাজেট হচ্ছে মন্ত্রিসভা কাজ করছে, কি না করছে তার নিদর্শন এবং তা দেখলেই বুঝতে পারবেন। এখানে একটুখানি হয়তো বিরোধী বন্ধুরা জিজ্ঞাসা করবেন, মাল্টিপারপাস রিভার স্কীম-এ ৮ কোটি ৫৯ হাজার টাকা ছিল, আপনারা কেন মাত্র দেখিয়েছেন ৪ কোটি ৭০ লক্ষ টাকা খরচ করেছেন। উত্তর হল সোজা —মাল্টিপারপাস রিভার স্কীমে আমাদের খুব বড় স্কীম গত বছর ছিল না, আমরা সে টাকাটা অন্য ইরিগেশান স্কীমে খরচ করেছি, মানুষের সুবিধার জন্য চেষ্টা করেছি। এটা কি কিছুই নয়? আমরা যে টাকাটা খরচ করতে পেরেছি এটা কি কিছুই নয়, আমি এখানে প্রত্যেক মাননীয় সদস্যকে প্রশ্ন করতে চাই যে, প্রত্যেক কেন্দ্রে কোথাও না কোথাও নতুন কিছু হচ্ছে কিনা বলুন। আমি জিজ্ঞাসা করতে চাই, শ্যালো টিউবওয়েল এক বছরে এত কখনও হয়েছে পশ্চিমবাংলায়? আমি জিজ্ঞাসা করতে চাই, লিফ্ট ইরিগেশান এত দ্রুত জেলায় জেলায়, মহকুমায় মহকুমায় করা হয়েছে কখনও? আমি জিজ্ঞাসা করতে চাই, যেখানে ২৫ বছরে ৩,৩০০ গ্রামে বৈদ্যুতিক শক্তি নেওয়া হয়েছে সেখানে ১১ মাসে ২,১০০ গ্রামে বৈদ্যুতিক শক্তি নেওয়া হয়েছে? ২৫ বছরে যে কাজ হয়েছে আমরা তার দুই-তৃতীয়াংশ কাজ ১১ মাসে করেছি। আমি জিজ্ঞাসা করতে চাই, পানীয় জলের ব্যবস্থা আমরা যা করেছি টিউবওয়েল এবং অন্যান্য পানীয় জলের স্কীম, তা কি আগে কখনও হয়েছিল? খালি চোখ বন্ধ করে বললাম, কিছুই নেই, কিছুই নেই—এই রকম বক্তৃতা সকলেই দিতে পারে, তার জন্য কোন রাজনীতিবিদকে আনার দরকার নেই, সে যে খুশী বক্তৃতা দিতে পারে, বললেই হল যে কিছুই হয় নি।

এই রকম নেতিবাচক বক্তৃতায় কি হয়? এই রকম বক্তৃতা দিয়ে কোন লাভ নাই। কিন্তু সমালোচনা করবেন, যেখানে যেখানে পেরেছি, সেটাও দেখুন। আজকে বিশ্বনাথবাবু বললেন, বাজেটে নতন কিছু নাই, নতুন কোন দৃষ্টিভঙ্গী নাই। তিনি নেতিবাচক কথা বললেন। কিন্তু পজিটিভ, কি করে হয়, কোন খাতে আমাদের খরচ কমানো উচিত ছিল, কোন খাতে আমাদের বেশী ধরা উচিত ছিল, এটুকুতো তিনি দয়া করে বলবেন। যদি তিনি বলতেন, এই খাতে

না হয়ে, অন্যভাবে খরচ করা উচিত, এইভাবে করলে বাজেট ভাল হয়, তা হলে বুঝা যায়। আমি মনোযোগ সহকারে শুনলাম, তাতো তিনি বলেন নি। তবে হ্যাঁ, বলতে পারেন প্রোগ্রেসিভ ডেমোক্রাটিক অ্যালায়েন্সে আছি, আমাদের সংগে কেন আলোচনা করেন নি, এটা সহজ কথা। পার্লামেন্টারী ডেমোক্রাসিতে, পার্লামেন্টারী রীতি অনুযায়ী বাজেট সম্বন্ধে আমরা কারও সংগে আলোচনা করতে পারি না। নিজেদের এম এল এ-দের সংগেও আমরা আলোচনা করতে পারি নি। কেননা, এটা বন্ধ, নিষিদ্ধ। বাজেট সম্বন্ধে আলোচনা করা চলে না। খালি মন্ত্রিসভায় আলোচনা করতে পারি। অর্থমন্ত্রী যে বাজেট বক্তৃতা দিয়েছেন, এ সম্বন্ধে মন্ত্রিসভারও কেউ জানতেন না। বক্তৃতা দেবার আগে, বৈঠকে বসে কেবল বললেন—আমি এই এই বলতে যাচ্ছি। অর্থমন্ত্রী ছাড়া আর কেউ একথা জানতেন না। কিন্তু তারপরে যখন দেওয়া হল, হাউসের সামনে, তখন সমালোচনা হতে পারে। কিন্তু নেতিবাচক সমালোচনা নয়, বিশেষ করে অ্যালায়েন্সে যাঁরা আপনারা আছেন, তাঁদের কাছে কনস্ট্রাকটিভ ক্রিটিসিজম চাই। যা পেয়েছি, দুঃখের সংগে বলতে হয় তাতে অনেক অবান্তর কথা বললেন, সমস্ত জিনিসটা কি রকম যেন এলোমেলো হয়ে গেল, আজকেও খানিকটা হয়েছে। আসল যে কাজগুলি হয়েছে খালি আমাদের দলের সদস্যরাই বলেছেন, জোর করে বলেছেন। যে কাজগুলি করেছি, যাঁরা অ্যালায়েন্সে আছেন, তাঁরাও বলবেন। হ্যাঁ, এটা অ্যালায়েন্স বটে, কিন্তু আজকে এই জায়গায় আমরা দাঁড়িয়েছি, কৃতিত্ব কেবল কংগ্রেসের উপরই পড়ছে। যেখানে যাই মানুষ আসে আমাদের কাছে, বলে আপনারাই সমস্ত করেছেন। এই রকম নেতিবাচক ক্রিটিসিজম করলে, এই রকম বক্তৃতা রাখলে এই রকমই হবে। আমরা তো তা চাইছি না, এই কৃতিত্ব সমস্ত অ্যালায়েন্সেরই হওয়া উচিত। সেটা তো হচ্ছে না। কৃতিত্ব হচ্ছে কংগ্রেসের, কৃতিত্ব যখন আমাদের, দোষ দিতে চান, দিন আমরা নেব। দোষ নেই তা নয়, যেখানে ভুল হয়েছে, আমি প্রত্যেক মাসে বেতার ভাষণে মানুষকে বলে থাকি কোন্ কোন্ জায়গায় আমরা কি কি করতে পারি নি। মানুষের কাছে কি লুকিয়ে রাখব? আমরা মানুষকে প্রত্যেকটি কথা বলব। আমরা মানুষের সংগে কখনো প্রতারণা করব না, এই প্রসংগে আমি মাননীয় সদস্যদের এই প্রতিশ্রুতি দিতে পারি। বিরোধী পক্ষের বেস্টারউইচ সাহেব, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বা অন্যান্য যাঁরা আছেন, তাঁদের কাছেও, আমাদের অ্যালায়েন্সের সি পি আই বন্ধু পার্টি সদস্যদের কাছেও এবং আমাদের কংগ্রেসী দলের প্রত্যেক সদস্যের কাছেও নিশ্চয় সেই প্রতিশ্রুতি দিতে পারি।

একটু আগে এখানে বক্তৃতা রাখা হল যে, এই বাজেট দরিদ্রের বাজেট নয়, পশ্চিমবঙ্গের নিপীড়িত মানুষের স্বার্থে এই বাজেট নয়। এই সম্বন্ধে আমি দুই-একটি তথ্য দিতে চাই। আমরা কি কি চাই? সর্বপ্রথমে কৃষিকার্যের হিসাব করে দেখি। প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের যে বাজেট, তাতে দেখতে পাচ্ছি, কৃষিকার্যের জন্য তিনি খরচ ধরে রেখেছিলেন ১৪,৪০,২৫,০০০ টাকা এবং প্রথম যুক্তফ্রন্ট সরকার ধরেছিলেন ১৪,৯৭,৩৬,০০০ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রেখেছিলেন ১৬ কোটি টাকা। আমাদের সরকার রেখেছেন সেখানে ২২,৯০,৮১,০০০ টাকা। এ থেকে কি কিছু বুঝা যাচ্ছে না? এ থেকে কি কোন নিদর্শন পাওয়া যাচ্ছে না? এখানে সেন্ট্রাল ওয়েইট, ১৪ কোটি টাকা মাইনর ইরিগেশানের জন্য সেটা ধরছি না। ২২ কোটি ৯০ লক্ষ ৮১ হাজার টাকা এই বাবত রেখে কি ভুল করেছি? তা হলে এটা কি করা উচিত হয় নি? অন্য খাতে কি নেওয়া উচিত ছিল? স্বাস্থ্য খাতের কথা বলি, মেডিক্যাল অ্যান্ড প'বলিক হেল্থ এবং ফ্যামিলি প্ল্যানিং অত্যন্ত প্রয়োজন। ১৯৬৬-৬৭ সালে আমি দেখছি ১৮ কোটি টাকার কিছু উপর প্রফুল্লচন্দ্র সেন মহাশয় রেখেছিলেন, স্বাস্থ্যের জন্য। প্রথম যুক্তফ্রন্ট সরকার রেখেছিলেন ২১ কোটি টাকা আন্দাজ, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারও রেখেছিলেন ২৩ কোটি টাকা আন্দাজ। আমরা সেখানে রেখেছি ৩৬ কোটি টাকার উপর।

[6-00—6-10 p.m.]

বলুন এটা অন্যায় হয়েছে কোথাও? এ টাকা কি অন্য কোন খাতে নেওয়া উচিত ছিল?

তারপর শিক্ষা খাতে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সরকার রেখেছিলেন ৩৭ কোটি ৭ লক্ষ টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রাখলেন ৪২ কোটি ৪০ লক্ষ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ৬১ কোটি ২৯ লক্ষ ৮৭ হাজার টাকা। আর আমরা সেখানে রেখেছি ৮৭ কোটি ২৩ লক্ষ ৫৪ হাজার টাকা। এটা অন্যায় করেছি?

তারপর কটেজ ইন্ডাস্ট্রি প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সরকার রেখেছিলেন ১ কোটি ৮০ হাজার টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রাখলেন ২ কোটি টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ২ কোটি ২২ লক্ষ টাকা। সে জায়গায় আমরা রেখেছি ৩ কোটি টাকা। অন্যায় করেছি কিছু? গ্রামে বেশী করে কুটির শিল্প বাড়বে।

তারপর কো-অপারেশন—সমবায় আন্দোলনকে আমরা আরো বেশী জোরদার করতে চাচ্ছি। এই খাতে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সরকার রেখেছিলেন ৮৭ লক্ষ টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রেখেছিলেন ১ কোটি ২ লক্ষ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ১ কোটি ১৮ লক্ষ টাকা, আমরা সেটাকে দ্বিগুণ করেছি আমাদের বাজেটে অন্যায় করেছি কিছু বলুন?

তারপর সেচ—এই সেচের ব্যাপারে প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের শেষ বছরে রেখেছিলেন ৮ কোটি ৭৫ লক্ষ টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রাখলেন ৮ কোটি ৮০ লক্ষ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ১৩ কোটি ৫ লক্ষ টাকা, আর আমরা সেই জায়গায় রেখেছি ১৮ কোটি টাকার মত। অন্যায় করেছি কিছু? সেচের খাতে সর্বসমেত মোট ২৭ কোটি টাকা খরচ হবে।

তারপর রাস্তাঘাট—পার্বলিক ওয়ার্কস—প্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের সরকার রেখেছিলেন ৮ কোটি ২৮ লক্ষ টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রেখেছিলেন ৬ কোটি ৭০ লক্ষ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ১১ কোটি ২২ লক্ষ টাকা, আমরা সেখানে প্রায় ১৪ কোটি টাকা রেখেছি। অন্যায় করেছি কোথাও? গ্রামে রাস্তা হবে, জেলায় রাস্তা হবে। অন্যায় হয়েছে?

ও'রা বললেন, আমরা শ্রমিকদের স্বার্থে কাজ করি নি। এই লেবার অ্যান্ড এমপ্লয়মেন্ট খাতে প্রফুল্লচন্দ্র সেনের সরকার রাখলেন ৩ কোটি ৮৯ লক্ষ টাকা, প্রথম যুক্তফ্রন্ট সরকার রাখলেন ৪ কোটি ২৯ লক্ষ টাকা, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার রাখলেন ৫ কোটি টাকার উপর, আমরা সেখানে রেখেছি সাড়ে ছয় কোটি টাকা। এতে কিছু অন্যায় করেছি আমরা? শ্রমিক স্বার্থে আমরা যে কাজ করেছি ডাঃ গোপালদাস নাগের বক্তৃতায় আপনারা তা শুনেছেন। তবে তিনি একটি কথা ঘোষণা করেন নাই। কারণ এক্ষুণি কেন্দ্র থেকে খবর এসেছে যে, আমরা যাদবপুরের কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী দশদিনের মধ্যে খুলে দিচ্ছি। এইভাবে একটি একটি করে সমস্ত বন্ধ কারখানা খুলে দিয়ে জনসাধারণকে বুঝাবো এই একটি সরকার এসেছে তাঁদের যে নীতি, তা তাঁরা মানুষের কাছে পরিষ্কার করে ধরিয়ে দিতে চান তাঁদের কি লক্ষ্য। একটি একটি করে আমরা জানাতে চাচ্ছি, শ্রমিক স্বার্থে কোথায় আমরা কাজ করেছি, শ্রমিক স্বার্থে কোথায় কোথায় আমরা কাজ করি নি বা করতে পারি নি সেটা আপনারা দেখিয়ে দিন। আমরা কয়লা শ্রমিকদের স্বার্থে কাজ করি নি? আমরা জুট শ্রমিকদের স্বার্থে কাজ করি নি? সুতাকল শ্রমিকদের স্বার্থে আমরা কাজ করি নি? আমরা চা-বাগানের শ্রমিকদের স্বার্থে কাজ করি নি? আমি জানতে চাই আর কোন্ পরিষদীয় দল আছে বা ছিল যারা পশ্চিমবাংলার এতগুলি ট্রেড ইউনিয়নে কাজ করে? আজকে দেখুন এখানের প্রায় প্রত্যেকটি মেম্বার বিশেষ করে যুবক শ্রেণী তাঁরা ট্রেড ইউনিয়নে কাজ করছেন। কোন পরিষদীয় দলের এতগুলি সদস্য ট্রেড ইউনিয়নে কাজ করেন? আমি গর্বিত, আমি এমন একটি পরিষদীয় দলের নেতা যে পরিষদীয় দলের বহু সদস্য ট্রেড ইউনিয়ন অ্যাকটিভিটিস-এর সঙ্গে জড়িত আছেন ওতঃপ্রোত ভাবে। আমরা কি কখনো যেতে পারি শ্রমিকদের স্বার্থের বিরুদ্ধে?

তবে যদি বলেন শ্রমিকদের উচ্ছৃংখল হতে দেওয়া আপনাদের কর্তব্য, আমরা বলবো এটা আমরা মনে করি না। শ্রমিকদের স্বার্থেই শ্রমিকদের উচ্ছৃংখল হতে দেওয়া উচিত নয়, আমরা উচ্ছৃংখলতার হাত থেকে তাদের রক্ষা করতে চাই, আমরা শ্রমিকদের তাদের হাত থেকে সেই সমস্ত নেতাদের হাত থেকে রক্ষা করতে চাই, যারা তাদের নিজেদের স্বার্থে শ্রমিকদের উচ্ছৃংখলতার পথে নিয়ে যেতে চায়। আমি বলছি না আই এন টি ইউ সি-তে অর্থাৎ কংগ্রেসের যেটা শ্রমিক সংগঠন, তাতে পুরোপুরি ডিসিপ্লিন আছে তা নয়, কিছু কিছু ইনডিসিপ্লিন তাতেও আছে। কিন্তু সেখানে আমাদের ডিসিপ্লিন আনতে হবে এবং আমরা তার চেষ্টা করছি। কিন্তু তাই বলে শ্রমিকদের স্বার্থের বিরুদ্ধে আমরা কাজ করছি এই অভিযোগ অত্যন্ত বড় অভিযোগ এবং আমি বলতে চাই এর কোন ভিত্তি নেই। আমি জানতে চাই এ আই টি ইউ সি-র যেসব বন্ধুরা আমাদের কাছে আসেন তাদের কাছ থেকে এবং যিনি এই অভিযোগ করেছেন তাঁর কাছ থেকে জানতে চাই, কোথায় আমরা শ্রমিকদের স্বার্থের বিরুদ্ধে কাজ করেছি। এক, দুই, তিন, চার করে দেখিয়ে দিন, যদি তাঁরা প্রমাণ দেন, আমি এখনই এসে স্বীকার করবো— আমরা ওমুক জায়গায় শ্রমিকদের স্বার্থের বিরুদ্ধে কাজ করেছি, এটা অন্যায়, এটা ঠিক নয়। মেঠো বক্তৃতা দেওয়া সোজা, কিন্তু ফ্যাক্টের ভিত্তিতে, পরিসংখ্যানের ভিত্তিতে বক্তৃতা দেওয়া সহজ নয়। কারণ আমরা প্রত্যেকটা জিনিস সাধারণ মানুষের কাছে খোলাখুলিভাবে রাখছি। এবং সেটা করবোও। আজকে যদি কেউ মনে করে থাকেন, কংগ্রেস বড় জনপ্রিয় হয়ে যাচ্ছে, অতএব তার গায়ে কাদা ছিটিয়ে লাভ হবে, তবে তিনি খুব ভুল করবেন। কেননা, জনসাধারণ এসে সেই কাদা মুছিয়ে দেবে। জনসাধারণ আমাদের সাথে আছে। (কংগ্রেস পক্ষ হইতে তুমুল করতালি ধ্বনি।) আজকে যদি কেউ ভেবে থাকেন কংগ্রেসকে জনতার থেকে আলাদা করা যাবে তবে তিনি ভুল করছেন। কেননা, কংগ্রেসের সাথে আজকে ইন্ট্যালেকচুয়ালসরা আছেন মধ্যবিত্ত মানুষ আছেন, শ্রমিক আছেন, কৃষক আছেন। আমি বলবো ওইভাবে কাদা ছিটিয়ে ইন্দিরা গান্ধীর ইমেজ আপনারা নষ্ট করতে পারবেন না। (কংগ্রেস বেঞ্চ হইতে ডেক্স চাপড়ান।) এটা পরিষ্কারভাবে মনে রাখা দরকার। আর বেস্টারউইচ সাহেবের অবস্থা তো রিপ ভ্যান উইংকল-এর মতো। দীর্ঘ ২০ বছর ঘুমিয়ে এখানে এলেন, একটা অদ্ভুত রাজ্যে। বেস্টারউইচ মহাশয় অনেক দিন আসেন নি। তিনি ভেবেছিলেন, এখানে এসে সেই পুরাণো কংগ্রেস দেখতে পাবেন এবং খুব করে জমিয়ে বক্তৃতা করতে পারবেন। আর এখন এখানে এসে দেখছেন—আমি আর কি বলবো, আমার চেয়ে একশো গুণ বেশি বলছে কংগ্রেসী সদস্যরা শ্রমিকদের স্বার্থে। তিনি ভেবেছিলেন, তিনি এখানে এসে পুরাণো জোতদার, সেই পুরাণো শিল্পপতিদের প্রতিনিধিদের কংগ্রেসে দেখতে পাবেন এবং খুব জোর বক্তৃতা দেবেন। কিন্তু দুঃখের বিষয়, রিপ ভ্যান উইংকলের মতো দেখছেন, এটা একটা অদ্ভুত রাজ্য, তাঁর থেকে একশো গুণ বেশি প্রগতিশীল কংগ্রেসী সদস্যরা। আমি তাই বেস্টারউইচ সাহেবকে সিমপ্যাথাইস করছি। এইটাই আজকে নূতন, অ্যাটমোসফেয়ার এইটাই। এমন কোন কথা এখানে রাখতে পারবেন না যেকথা সম্বন্ধে আমরা আগে কিছু বলি নি, এমন কোন কথা বলতে পারবেন না যে কথা গান্ধী আগে না বলেছেন। ইন্দিরা গান্ধী আমাদের নেত্রী। তাঁর নেতৃত্ব প্রোগ্রেসিভ নয়, একথা যিনি বলবেন তিনি ইতিহাস পড়েন নি গত তিন চার বছরের। ইতিহাস পড়লে বুঝতে পারতেন আমরা কোথায় চলছি, আমাদের চলা কোথায় যাচ্ছে এবং আমরা কোন লক্ষ্যে পৌঁছতে চাইছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্ত পরিসংখ্যান থেকে বোঝা যাবে আমরা যে শ্রেণীর মানুষকে আমাদের বাজেটের মাধ্যমে সাহায্য করতে চাইছি তারা অত্যন্ত দরিদ্র শ্রেণীর, তারা গ্রামের মানুষ গ্রাম বাংলার মানুষ। বিশ্বনাথবাবু বললেন, দারিদ্র সীমার নীচে আছে অনেক মানুষ। নিশ্চয় আছে। সেটা আমরা জানি। তাদের যাতে সে অবস্থা থেকে উত্তরণ ঘটাতে পারি তার জন্য আমরা সর্বতোভাবে চেষ্টা করছি।

[6-10—6-20 p.m.]

প্রত্যেক বক্তৃতায় আমি এই কথা বলবার চেষ্টা করেছি যে, আমাদের দেশে শতকরা ৭০ ভাগ লোক দরিদ্র, এমন কি দারিদ্র্য সীমার নীচে রয়েছেন, সেখানে পরিবর্তন নিশ্চয় আসবে, পরিবর্তন আসতে বাধ্য। যদি কেউ ভাবেন যে, পরিবর্তন আসবে না, তা হলে তিনি ভুল করবেন। আমি বেঙ্গল চেম্বার অব কমার্সের সভায় বলেছিলাম—কিছুদিন আগে—আমার বক্তৃতা টেপ রেকর্ড হয়েছে—তাদের অ্যানুয়েল কনফারেন্সে পরিষ্কারভাবে বলেছি যে, পরিবর্তন আসবে, কেউ থামাতে পারবে না। দু-একটা প্রতিষ্ঠান ন্যাশনালাইজ করলেই খুব বড় একটা সমাজতান্ত্রিক মানুষ হয়ে গেলাম এ কখনই হয় না। ন্যাশনালাইজেসন যেখানে দরকার সেখানে করা হবে, শিল্পের উন্নতির জন্য করা হবে, শিল্পকে নষ্ট করার জন্য করা হবে না। স্লোগান দিয়ে কোন লাভ নেই। একথা আমাদের প্রাইম মিনিস্টার অব ইন্ডিয়া শ্রীমতী গান্ধী পরিষ্কার বলেছেন যে, সমস্ত জিনিসের উপর নজর রেখে ন্যাশনালাইজ করতে হবে। ন্যাশনালাইজ করলেই সব ঠিক হয়ে গেল—এ কখনই হতে পারে না। যদি প্রয়োজন হয় করতে হবে। যেখানে প্রয়োজন শিল্পের উন্নতির জন্য, শ্রমিকদের উন্নতির জন্য, সাধারণ মানুষের উন্নতির জন্য নিশ্চয় আমরা করবো, তাতে আমরা পিছপাও হবো না। কিন্তু সেটা ভেবে চিন্তে করবো—শিল্পকে নষ্ট করার জন্য এটা ব্যবহার করবো না। শিল্প যাতে আরও উন্নত হয়, তার আয়তন আরও বাড়ে, শ্রমিকদের যদি তাতে সুবিধা হয়, সাধারণ মানুষের সুবিধা হয়, তা আমরা নিশ্চয় করবো। বেঙ্গল চেম্বার অব কমার্সের জেনারেল মিটিংয়ে আমি তাই বলেছিলাম। যদি কেউ ভেবে থাকেন পরিবর্তনের পথে বাধা সৃষ্টি করা দরকার, পরিবর্তনের চাকা পিছিয়ে নিয়ে যেতে হবে, যদি কেউ ভেবে থাকেন প্রধানমন্ত্রীকে সরিয়ে দিয়ে কিছু কিছু মুখ্যমন্ত্রী সরিয়ে দিয়ে বা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে সরিয়ে দিয়ে পরিবর্তন বন্ধ করতে পারবেন, তা হলে তিনি ভুল করবেন এবং সে পরিবর্তন হিংসার পথ দিয়ে আসবে, অরাজকতার পথ দিয়ে আসবে, একথা সকলের মনে রাখা দরকার। আমাদের এখানে যে ২১৮ জন্য সদস্য আছেন তাঁদের রাজনৈতিক চিন্তাধারা এক। আমরা বিশ্বাস করি, সমাজতান্ত্রিক নীতিতে—আমরা বদ্ধপরিকর, প্রতিজ্ঞাবদ্ধ সমাজতন্ত্র প্রতিষ্ঠা করতে এবং আমরা দৃঢ় পদক্ষেপে সেদিকে এগিয়ে যাব। সাধারণ মানুষের স্বার্থে, কৃষকদের স্বার্থে, শ্রমিকদের স্বার্থে আমরা কাজ করে যাব। কেউ কি বলতে পারেন যে, আমরা সাধারণ মানুষের বিরুদ্ধে কাজ করেছি? সে সমালোচনা, সে আলোচনা একটিও হয় নি, একটি ইনসট্যান্সও নাই। অ্যালায়েন্সের নেতা হিসাবে আমার কিছু বক্তব্য রাখা অত্যন্ত জরুরী হয়ে পড়েছিল বলেই আমি বক্তব্য রাখলাম এবং এখানে যে বাজেট পেশ করা হয়েছে তা ঠিকই হয়েছে—যাতে ঠিকমত খরচ হয় সেটা দেখা দরকার। আমি আগেই বলেছি, আবার বলছি যে, আমরা সমাজতন্ত্র চাই, গণতান্ত্রিক পদ্ধতিতে আমরা সমাজবাদ প্রতিষ্ঠা করতে চাই। এবং তা ধর্মনিরপেক্ষতা ও জাতীয়তাবাদের ভিত্তিতে করতে হবে। আসুন আমরা ধর্মনিরপেক্ষতা, জাতীয়তাবাদ ও গণতান্ত্রিক সমাজতন্ত্রের ভিত্তিতে সুন্দর পশ্চিমবঙ্গ গড়ে তুলি।

**শ্রীললিত গায়েনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতা কালে একটা ঘোষণা করেছেন যে, কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী কিছুদিনের মধ্যে খুলবে। এটা অত্যন্ত আনন্দের বিষয়। ঐ বারুইপুর কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী যেখানে অবস্থিত আমি সেখানকার প্রতিনিধি। আমি লক্ষ লক্ষ মানুষ ও জনতার পক্ষ থেকে, কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরির শ্রমিক ইউনিয়নের পক্ষ থেকে, তিনি যে প্রতিশ্রুতি দিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে ধন্যবাদ জানাবেন না, জানান পশ্চিমবঙ্গের জনসাধারণকে ধন্যবাদ। কারণ যা কিছু করবার তারাই সব করেছেন। এই পরশুদিন পশ্চিমবঙ্গ সম্বন্ধে রাজ্যসভায় বক্তৃতা দিতে গিয়ে প্রধানমন্ত্রী যে কথা বলেছিলেন সেই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

The Prime Minister declared that West Bengal today is one of the greatest stories of political renewal in history. People expressed their resentment at what had been happening there and saw to it that the machinations of violence did not continue.

জনসাধারণের জন্যই এটা হয়েছে, আমার জন্য হয় নি।

**শ্রীসত্য ঘোষালঃ** কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী সম্বন্ধে মুখ্যমন্ত্রী যে ঘোষণা করেছেন তার জন্য আমাদের পার্টির তরফ থেকে তাঁকে অভিনন্দিত করছি এবং তাঁকে সাধুবাদ জানাচ্ছি।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই অধিবেশন অত্যন্ত গুরুত্বপূর্ণ অধিবেশন। কারণ একটু আগে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই অধিবেশনেই আমাদের পি ডি এ-এর নীতি এবং কার্যক্রম সম্বন্ধে বিস্তারিত আলোচনা এবং ব্যাখ্যা করেছেন। এই ব্যাখ্যার মধ্য দিয়ে আমরা আনন্দলাভ করেছি এই কারণে যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী যিনি আমাদের এই প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার নেতা তিনি এই আকাঙ্ক্ষায় দৃঢ় অভিমত প্রকাশ করেছেন যে, এই পি ডি এ-একে রাখতে চান, পি ডি এ-একে ভাংগতে চান না—এইটা যে তিনি ঘোষণা করেছেন সেই জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। তার সাথে সাথে এই অভিনন্দনও জানাচ্ছি যে, তিনি এই হাউসে ঘোষণা করেছেন, আমাদের এই বাংলাদেশে নতুন পরিবর্তন আনতে চান এবং তিনি সমাজতান্ত্রিক সমাজের কথা বলেছেন। আমরা নিজেরা যেহেতু সমাজতন্ত্র চাই এবং তিনি নিজেই সেই সমাজতন্ত্রের কথা বলেছেন এবং সমাজতন্ত্র আনার ইচ্ছার কথা আন্তরিকভাবে জোরের সংগে যে বলেছেন, সেই জন্য আমি তাঁকে আবার অভিনন্দন জানাচ্ছি। অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত জানেন যে, আমরা এই প্রগতিশীল গণতান্ত্রিক মোর্চার শরিক এবং সেই শরিক হিসাবে আমাদের কিছু বক্তব্য অবশ্যই থাকে এবং আমরাও আশান্বিত হতাম যদি আমাদের মাননীয় নেতা মাঝে মাঝে এই গণতান্ত্রিক মোর্চার এম এল এ-দের নিয়ে দুটি দলের সমন্বয় কমিটির মাধ্যমে বসে আমাদের বক্তব্যগুলি শুনে বিভিন্ন নীতি এবং কার্যক্রম ঠিক করতেন, তা হলে আমার মনে হয়, এই বিধানসভায় আজকে যে কথাগুলি বলতে হচ্ছে সেই কথাগুলি হয়ত আর বলবার দরকার হত না। কিন্তু আমরা বিগত দিনের অভিজ্ঞতার মধ্য দিয়ে দেখেছি যে, মাঝে মাঝে এই ধরনের কিছু কিছু ঘটনা ঘটছে—আমাদের এই গণতান্ত্রিক মোর্চাকে বাংলাদেশের জনগণ নির্বাচিত করে পাঠিয়েছে যে বাংলাদেশের জন্য নতুন রূপান্তর ঘটাতে হবে। বাংলাদেশের অনাহারক্লিষ্ট মানুষ বাংলাদেশের দরিদ্র মানুষ, শ্রমিক, গ্রামের কৃষক কতকগুলি ঘটনার মধ্য দিয়ে, নানা অসুবিধার মধ্য দিয়ে যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাদের সামনে আমাদের এই গণতান্ত্রিক মোর্চা ১৭ দফা কর্মসূচি নিয়ে সেদিন হাজির হয়েছিল এবং সেই ১৭ দফা কর্মসূচির মধ্য দিয়ে এই মেহনতী জনগণের আমূল পরিবর্তন ঘটাবার কিছু কিছু প্রতিশ্রুতি আমরা দিয়েছিলাম এবং তারই জন্য বাংলাদেশের জনগণ আমাদের এইভাবে নির্বাচিত করে এখানে পাঠিয়েছে। তাই আমরা মনে করি আমাদের এই সরকার জনসাধারণের কাছে ১৭ দফা কর্মসূচির ভিত্তিতে প্রতিশ্রুতি দিয়ে এসেছে এবং আমরাও চাই যে, আমাদের এই সরকার আরো সঠিকভাবে, আরো জোরের সংগে, আরো দৃঢ়তার সংগে জনগণের সেইসব মৌলিক বিষয়গুলির দিকে নজর দিয়ে, জনগণের সেইসব মৌলিক সমস্যার দিকে নজর দিয়ে এগিয়ে যাবেন এবং সেই আশা রেখেই আমরা এইভাবে বক্তব্য রেখেছি। আমি এই কথা বলতে চাই যে, আমরা জনগণকে যে প্রতিশ্রুতি দিয়ে এসেছিলাম তাদের সেই আশা-আকাঙ্ক্ষাকে যাতে পালন করতে পারি, যে তোমাদের জন্য এই এই কাজগুলি করতে চাই, তার জন্য আমাদের এই সরকারকে আরো জোরের সংগে কাজ করতে হবে এবং সেই জন্য আমরা এই বিধানসভায় কিছু আমাদের বক্তব্য বলেছি।

6-20—6-29 p.m.]

আমাদের সি পি আই দলের নেতা শ্রীবিশ্বনাথ মুখার্জী, তিনি হাউসে বক্তব্য রেখেছেন এবং গঠনমূলক কথা বলবার চেষ্টা করেছেন। তারপরে মাননীয় মুখ্যমন্ত্রীও কিছু বক্তব্য রেখেছেন,

আমি বিস্তারিত বক্তব্যে যাচ্ছি না, কারণ আমার সময় নেই, আমি আমার নিজস্ব কয়েকটি কথা নিজস্ব কায়দায় রাখছি। আমরা স্যার, এই সরকারের অংশীদার হিসাবে মনে করতে পারি যে বাংলাদেশের জনগণ যুক্তভাবে আমাদের এখানে পাঠিয়েছেন। আমাদের সি পি আই সিদ্ধান্ত করেছে যে, আমরা পি ডি এ ভাংগছি না, ভাংগতে দেব না, ঐক্যবদ্ধভাবে একে রেখে আমরা চেষ্টা করবে, যাতে জনগণের আরো বেশী সেবা করতে পারি। কারণ জনগণের সেবা করার জন্যই আমরা এখানে এসেছি। আর সেইজন্য আমাদের ঐক্যকে শক্তিশালী করে একে চোখের মণির মত দেখে এই ঐক্য নিয়ে আমরা অগ্রসর হব এই আশা আমি রাখি। এই প্রসংগে একটা কথা বলি, আন্তর্জাতিক ক্ষেত্রে সোভিয়েত ইউনিয়নের বিরোধিতা করে যেমন প্রগতিশীল হওয়া যায় না তেমনি আজকের দিনে ভারতবর্ষের ক্ষেত্রেও তাই। সি পি আই-এর যে নীতি, যে কর্ম-পন্থা তা নিয়ে নিজস্ব কায়দায় বিভিন্ন জায়গায় প্রতিক্রিয়াশীল চক্রের বিরুদ্ধে, একচেটিয়া পুঁজির বিরুদ্ধে, সামন্ততন্ত্রের বিরুদ্ধে, সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সি পি আই বলিষ্ঠভাবে দাঁড়িয়েছে, তার নীতি পরিষ্কারভাবে ঘোষণা করেছে। সরকারের সংগে সহযোগিতা করেও প্রতিক্রিয়াশীল চক্রকে রুখেছে। সেই ভি ভি গিরির নির্বাচন থেকে শুরু করে পর পর ঘটনা মিলিয়ে দেখুন, দেখবেন সি পি আই-এর নীতি পরিষ্কার। সি পি আই মুখে এক রকম বলে কাজে অন্য রকম করে না আজকে অন্ধ্রের দিকে তাকিয়ে দেখুন। শ্রীমতী ইন্দিরা গান্ধী যে বক্তব্য রেখেছেন বা যে নীতি ঘোষণা করেছেন, তারপর সি পি আই একমাত্র দল যে সোজা হয়ে দাঁড়িয়ে বলেছে যে, না, অন্ধ্রকে ভাগ করতে দেব না। আজকে যেখানে ঐ প্রতিক্রিয়াশীল চক্র—স্বতন্ত্র, জনসঙ্ঘ চেষ্টা করছে অন্ধ্রকে ভেংগে টুকরো টুকরো করে দিতে, সেখানে সি পি আই বলিষ্ঠভাবে দাঁড়িয়েছে। আমরা বলেছি, কায়েমী স্বার্থ আজ অন্ধ্রকে ভাগ করতে চায়, আমরা সেটা চাই না। তারপর দেখুন উড়িষ্যার দিকে। যেখানে বিগত নির্বাচনে সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তির বিরুদ্ধে দাঁড়িয়ে আমরা শ্রীমতী নন্দিনী শতপথীকে সমর্থন করেছি। আজকে যদি কেউ মনে করেন সি পি আই-এর ভূমিকার বিরোধিতা করে প্রগতিশীল সাজবো, তা হলে তাকে বলব যে, সেটা সম্ভব হবে না। কারণ ভারতবর্ষের রাজনীতির ইতিহাসে সি পি আই-এর একটা ভূমিকা আছে যেটাকে অস্বীকার করা যায় না। আজকে মেহনতী জনগণ, অন্যান্য শ্রমজীবী মানুষ—কৃষক, শ্রমিকের স্বার্থে সি পি আই তার নীতি নিয়ে দাঁড়াবে এবং প্রচার চালিয়ে যাবে। আজকে উড়িষ্যাতে পতন ঘটালো কারা? ঐ দক্ষিণপন্থী প্রতিক্রিয়া চক্র—বিজু পট্টনায়ক, হরেকৃষ্ণ মহতাব, আজকে সেই চক্র মাথা চাড়া দিয়ে উঠেছে। এই সংগে সংগে আরো একটা হুঁসিয়ারী দিতে চাই সেটা হচ্ছে, সমগ্র পূর্ব ভারতে আজকে সি আই এ-এর চক্র আমেরিকার গুপ্তচর বাহিনী, সক্রিয় হয়ে উঠেছে। আসাম, অন্ধ্র, পশ্চিমবাংলা বা সমগ্র পূর্ব ভারতে, এমন কি বাংলাদেশেও এই সি আই এ-এর চক্র সমস্ত প্রগতিশীল কাজকে বাধা দিতে চায় এবং ভারতবর্ষে যে সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তি আছে তাদের সংগে মিলে এটা তারা করতে চায়। আজকে সি পি আই এই ব্যাপারে পরিষ্কারভাবে ঘোষণা করেছে যে, ভারতবর্ষে যত প্রগতিশীল গণতান্ত্রিক শক্তি আছে তাদের সংগে একত্রিত হয়ে ভারতবর্ষের যে সমস্ত অসমাপ্ত কাজ রয়েছে সেগুলিকে সম্পন্ন করতে চায় এবং জাতীয় গণতান্ত্রিক বিপ্লব সম্পন্ন করে ভারতে সমাজতন্ত্র নিয়ে আসার যে কর্মসূচি রয়েছে সেটা সমাধা করতে চায়। তাই আজকে বাজেট বিতর্কে অংশ-গ্রহণ করে এ কথাই বলতে চাই যে, সি পি আই-এর নীতি সম্পর্কে যে বিতর্ক শুরু হয়েছে তাতে একথা বলতে চাই যে সি পি আই-এর যে নীতি তাতে আমরা পি ডি এ-কে রাখার জন্য সিদ্ধান্ত করেছি।

গঠনমূলক সমালোচনা বাজেটের উপর আমরা অতীতেও করেছি এবং বর্তমানেও করে যাব। এই বাজেটের মধ্যে প্রগতিশীল দিক যেগুলি আছে সেই প্রগতিশীল দিকগুলিকে আমরা সমর্থন করি। আমরা বাজেটের বিরোধিতা করছি না, কারণ বাজেটের মধ্যে ভারতবর্ষের বা বাংলাদেশের কায়েমী স্বার্থের বিরুদ্ধে, স্বেচ্ছাচারিতার বিরুদ্ধে, হঠকারিতার বিরুদ্ধে কথা আছে। উপসংহারে অর্থমন্ত্রী মহাশয় বলিষ্ঠভাবে বলার চেষ্টা করেছেন যে, গ্রামীণ যে সমস্ত বিভিন্ন সমস্যা আছে তার সমাধানের চেষ্টা করেছেন। সেজন্য এই বাজেটের বিরোধিতা করি

না। যে সমস্ত প্রগতিমূলক দিকের কথা বলেছেন, যেমন কৃষিক্ষেত্র, শিক্ষাক্ষেত্র এবং আরো অন্যান্য ক্ষেত্রে, সেজন্য তাকে সমর্থন করি এবং করে যাবো। আমার কথা হচ্ছে, দারিদ্রতা বাড়ছে এবং আপনাদের দলের থেকে এবং আমাদের মোর্চার শরিকদিগের অনেকে অনাহারে মৃত্যুর খবর বিধানসভায় উপস্থিত করে জানিয়েছেন। গ্রামাঞ্চলে দারিদ্রতা রয়েছে, তাদের অবস্থার উন্নতির জন্য কৃষিখাতে ব্যয়বরাদ্দ বাড়ানো হয়েছে। চাষী, ক্ষেতমজুর, কৃষক তাদের অবস্থার উন্নতির জন্য ব্যয়বরাদ্দ বাড়ানো হয়েছে, সেজন্য তাঁকে স্বাগত জানাচ্ছি। বেকার সমস্যা সম্পর্কে, আজকে ২৮ লক্ষ বেকার রয়েছে। আরো যেসব বেকারের হিসাব এর মধ্যে নেই তাদের কি হবে? মুখ্যমন্ত্রী বলেছেন আলাদা আলাদা কাজ দিয়ে ২ লক্ষ লোকেব কাজ দেবেন, কিন্তু এই সমস্ত কথা বাজেটের মধ্যে নেই। গ্রামীণ যেসব বেকার রয়েছে তাদেব কিভাবে কর্মসংস্থান হবে তার কোন ব্যবস্থা এর মধ্যে নেই। আরো যেসব শিক্ষিত বেকার রয়েছে, তাদেব কথা কিছু নেই। কাজেই এটাকে কিভাবে সমর্থন করা যায়। সেজন্য বলছি এটা একটু ভেবে দেখুন। আগামী দফায় আমাদের সামনে পঞ্চবার্ষিক পরিকল্পনা রয়েছে। কাজেই এই সরকারকে বলবো, কেন্দ্রীয় সরকার এতদিন ধরে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে বৈষম্য দেখিয়েছেন, এবারে যেন সেটা না হয়। ইন্দিরা গান্ধীর নেতৃত্বে গঠিত হয়েছে, কাজেই ওয়েস্ট বেঙ্গল-এর ন্যায্য পাওনা আদায় করার জন্য আপনি দৃঢ়ভাবে দাঁড়ান, আমরাও আপনার পাশে দাঁড়াবো যাতে অর্থ পাওয়া যায়। এই কথা বলে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 6-29 p.m. till 1 p.m. on Monday, the 5th March, 1973, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 5th March, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 9 Ministers, 6 Ministers of State, 2 Deputy Ministers and 122 Members.

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, if any of you have not yet made an oath or affirmation of allegiance you may kindly do so.

(There was none to take oath.)

### STARRED QUESTIONS
### (to which oral answers were given)

**কাবুলী মহাজন**

***৩৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৪।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ৩১এ জানুয়ারী, ১৯৭৩ তারিখে কাবুলী মহাজনের সংখ্যা কত ছিল;

(খ) সরকার কি অবগত আছেন যে—

(১) কাবুলী মহাজনেরা ফেরিওয়ালা, অফিসের কেরাণী ও নিম্ন মধ্যবিত্ত লোকদের টাকা ধার দেয়;

(২) ঐ কাবুলীওয়ালারা জোরজবরদস্তি করে এবং অনেক সময় দৈহিক নির্যাতন চালিয়ে ঐসমস্ত লোকদের কাছ থেকে চড়া সুদ আদায় করে; এবং

(গ) অবগত থাকলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করছেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) ১৯৪০ সালের বংগীয় মহাজনী আইনকে কার্যকর করিবার জন্য প্রণীত নিয়মাবলীতে মহাজনী সনদের জন্য আবেদনকারীকে আবেদনপত্রে ন্যাশানালিটি উল্লেখ করিতে হয় না। সেইজন্য নিবন্ধীকৃত মহাজনদের তালিকায় বা প্রদত্ত সনদে লাইসেন্স মহাজনদের ন্যাশনালিটি উল্লখ থাকে না। এমতাবস্থায় এই রাজ্যে কাবুলী মহাজনদের সংখ্যা কত তাহা বলা সম্ভবপর নয়।

(খ) সংবাদে প্রকাশ, কাবুলী মহাজনেরা টাকা ধার দেয়, কিন্তু কোন্ কোন্ শ্রেণীর লোকেদের টাকা ধার দেয় তাহা সরকারের জানা নাই।

খাতকের নিকট হইতে চড়া সুদ আদায়ের কিছু কিছু অভিযোগ সরকার পাইয়াছেন। কিন্তু দৈহিক নির্যাতনের কোন খবর সরকারের জানা নাই।

(গ) প্রাপ্ত অভিযোগগুলির যথাযথ তদন্ত করা হইতেছে। অভিযোগগুলি প্রমাণিত হইলে এই বিষয়ে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এইসমস্ত কাবুলীওয়ালা ক্রমাগত গ্রামে, গঞ্জে ছড়িয়ে পড়ছে এবং দরিদ্র চাষীমজুর, এরা ওদের শিকার হচ্ছে এবং চড়া সুদে ধার দিচ্ছে, এর জন্য কোন প্রতিকার করবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** নির্দিষ্ট কেস দেবেন, যে বেশী সুদে ধার দিচ্ছে, তা হলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, ওদের বন্ড-এ ওরা ৫ পার্সেন্ট সুদ লেখে, কিন্তু অ্যাকচুয়ালি ১০ পার্সেন্ট, ২০ পার্সেন্ট এরা আদায় করে, এই জিনিসটা অবগত আছেন কি, অবগত থাকলে, কোন প্রতিকার করছেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি কাবুলীওয়ালাদের কাছ থেকে টাকা ধার করি নি, সুতরাং আমি ঐ বিষয়ে জানি না যে, কি পার্সেন্টেজ—আপনি যেমন শুনে আসছেন বেশী সুদে টাকা ধার দেয়, আমিও তেমনি শুনে আসছি। তবে বেশী সুদে তারা যদি টাকা ধার দেয়, তা হলে মানি লেন্ডিং অ্যাক্ট-এর বিধান অনুযায়ী তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার বিধান আছে। সেই জন্য বলছি যদি কোন স্পেসিফিক কেস দেন, তা হলে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমি জানি যে, বেঙ্গল লেন্ডার্স অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট হয়েছে, সেটা আমি পড়েছি। কিন্তু এই যে দরিদ্রদের নির্যাতন করছে, আমার কাছে অনেক স্পেসিফিক কেস আছে, কলকাতার অফিস-আদালতের সামনে ঐ কাবুলীওয়ালারা এসে দাঁড়িয়ে থাকে এবং যাদের ধার দেয়, তাদের ধরে, পশ্চিমবঙ্গে এই যে, জবরদস্তমূলক আচরণ চলছে, এটা বন্ধ করার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আপনি এখানে প্রশ্ন করছেন, না বক্তৃতা করছেন, তা আমি বুঝতে পারছি না। মলেস্টেশনের কথা যেটা বলছেন, সে সম্বন্ধে আমি বলছি যে, আপনি একজন ল-ইয়ার, আপনি জানেন যে, বেঙ্গল মানি লেন্ডার অ্যাক্ট, ১৯৪০, সেকসন ৪১-এ আছে দৈহিক নির্যাতন করলে তবে তার বিরুদ্ধে অভিযোগ করা যায় এবং তাকে প্রসিকিউট করা যায়, যদি কোন খাতকের বিরুদ্ধে সে এই কাজ করে থাকে। এইসকল ক্ষেত্রে তার বিরুদ্ধে কেস আন্ডার সেকসন ৪১ অফ দি বেঙ্গল মানি লেন্ডারস অ্যাক্ট, ১৯৪০ অনুযায়ী করা যায়।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয়, ২ নম্বর প্রশ্নের উত্তরে বললেন যে, এই ধরনের কোন অভিযোগ সরকারের কাছে নেই। আবার ২(ঘ)-তে বলেছেন প্রদত্ত অভিযোগ সম্পর্কে তদন্ত হচ্ছে, তা হলে কতগুলি অভিযোগ পেয়েছেন সেটা বলতে পারেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** মোটামুটি আমাদের কাছে এই ধরনের কোন ইনফরমেশন নেই, তবে যেগুলি এসেছে সেগুলি প্রসিকিউটেড হয়েছে।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জীঃ** সেগুলি কিভাবে এসেছে, কোর্টে এই ধরনের মামলা হয়, তা আমরা জানি। সেগুলি কি কোর্ট থেকে এসেছে, না সরকারী তরফ থেকে এসেছে?

**শ্রীআবদুস সাত্তারঃ** এইগুলি নিয়ে ইনভেস্টিগেশন করে যাদের বিরুদ্ধে অভিযোগ পাওয়া গিয়েছে এবং ক্রিমিনাল কেস এই বিষয়ে চলছে।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জীঃ** যে সমস্ত লাইসেন্স দেওয়া হয় তাতে কাবুলী বলে কি মেনশন করে দেওয়া হয়, এবং ওরা একটি লাইসেন্স করিয়ে ৩।৪ জন সেটা নিয়ে কারবার করে যার ফলে মধ্যবিত্তদের বিরাট একটা অংশের টাকা এইভাবে ভারতবর্ষের বাইরে চলে যাচ্ছে, এই সম্বন্ধে সরকার অবগত থেকে কি কোন ব্যবস্থা গ্রহণ করতে রাজি আছেন, যে তাদের মানি লেন্ডিং লাইসেন্স দেওয়া হবে না?

**শ্রীআবদুস সাত্তারঃ** বর্তমানে আমাদের লাইসেন্স দেওয়ার কোন বাধ্যবাধকতা নেই, মানি লেন্ডারদের আমরা অ্যাজ ইট ইজ লাইসেন্স দিচ্ছি, আফগান মানি লেন্ডারদের দেওয়া হবে না বলে বা বন্ধ করে দেওয়া হবে বলে কোন আইন এখনও হয় নি, তাদের লাইসেন্স দেওয়া হয়েছে ১,২০০-র মত রাফলি।

**শ্রীমৃগেন্দ্র মুখার্জী:** কাবুলীরা প্রতি মাসে সমস্ত খরচ বাদ দিয়ে ৩।৪ হাজার টাকা রোজগার করে, এদের আইনগতভাবে না পারেন নীতিগতভাবে এটা কি চিন্তা করবেন?

**শ্রীআবদুস সাত্তার:** আমি কখনও কাবুলীর খপ্পরে পড়ি নি। সুতরাং কাবুলীরা কত ইনকাম করে সেটা আমি জানি না।

**শ্রীতুহিনকুমার সামন্ত:** কলিকাতায় কাবুলীওয়ালা মহাজন ছাড়াও অনেক মহাজন আছে যারা লাইসেন্স নিয়ে এই ব্যবসা করে, এটা কি আপনি জানেন?

**Mr. Speaker:** The question relates only to kabuliwalas. No more elucidation is required.

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, আমরা যখন ব্যাঙ্কের মারফত চাষীদের ঋণ দেওয়ার ব্যবস্থা করেছি, কো-অপারেটিভের মাধ্যমে ঋণ দেওয়ার ব্যবস্থা করেছি, তখন এই ধরনের ব্যবসা করতে দেওয়া উচিত কিনা, এবং এই ধরনের ব্যবসা বন্ধ করে দেবার কথা সরকার চিন্তা করছেন কিনা?

**শ্রীআবদুস সাত্তার:** প্রশ্ন হচ্ছে উচিত, কি উচিত নয়। মানি লেন্ডার্স অ্যাক্ট অনুসারে যা সুদের হার নির্ধারিত করা হয়েছে, তাতে চাষীর ঠকার কোন কারণ নেই। অনেক সময় শুনতে পাওয়া যায় যে, আইনের বিধান লংঘন করে শুধু যে কাবুলীওয়ালা তা নয়, অনেকেই তা করে বেশী টাকা নেয়। অনেকে ১ বিঘা জমির জন্য ২০০ টাকা ধার নিলে দলিলে অনেক বেশী টাকা লিখিয়ে নেয়। সুতরাং দোষ যে শুধু কাবুলীওয়ালার আছে তা নয়, অনেক দেশীওয়ালাও রক্ত চুষে নিচ্ছে।

### রাসায়নিক সারের মূল্যবৃদ্ধি

*৩৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯।) **শ্রীঅশ্বিনী রায়:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গে রাসায়নিক সারের মূল্য বৃদ্ধি পাইয়াছে; এবং

(খ) সত্য হইলে—

(১) ইহার কারণ কি; এবং

(২) প্রতি ধরনের সারের (এমোনিয়া, ইউরিয়া, পটাস) মূল্য ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩—প্রতি সালের জানুয়ারী মাসে কুইন্টাল-প্রতি দর কত ছিল?

[1-10—1-20 p.m.]

**শ্রীআবদুস সাত্তার:** (ক) হ্যাঁ।

(খ) (১) কেন্দ্রীয় সরকার সারের মূল্য নির্ধারণ করেন। ১৯৭১ সালের মার্চ মাস হইতে কেন্দ্রীয় সরকার অন্যান্য রাজ্যের সহিত পশ্চিমবঙ্গেও সারের মূল্য বৃদ্ধি করিয়াছেন।

(২) কেন্দ্রীয় সরকার টন প্রতি সারের বিক্রয় মূল্য ধার্য করিয়া থাকেন। সেই অনুসারে আনুপাতিক হারে কুইন্টাল প্রতি সারের বিক্রয় মূল্য নির্দিষ্ট হয়।

আইন মোতাবেক পটাশের মূল্য ধার্য করা হয় না।

নিম্নে ১৯৭১, ১৯৭২ ও ১৯৭৩ সালের জানুয়ারি মাসে টন প্রতি অ্যামোনিয়াম সালফেট ও ইউরিয়ার দাম দেওয়া হইল। নিম্নলিখিত দামগুলি বিক্রয় ও অন্যান্য কর ছাড়া, ইহার উপর ঐ সকল কর দিতে হয়।

| | ১৯৭১ টাকা | ১৯৭২ টাকা | ১৯৭৩ টাকা |
|---|---|---|---|
| অ্যামোনিয়াম সালফেট (সাদা দানা) ১০০ কেজি বস্তায় | ৫২৯ | ৫২৯ | ৫৪৯ |
| অ্যামোনিয়াম সালফেট (সাদা দানা) ৫০ কেজি বস্তায় | ৫৪০ | ৫৪০ | ৫৬০ |
| অ্যামোনিয়াম সালফেট (রঙিন গুঁড়া) ১০০ কেজি বস্তায় | ৪২৯ | ৪২৯ | ৪৪৯ |
| অ্যামোনিয়াম সালফেট (রঙিন গুঁড়া) ৫০ কেজি বস্তায় | ৪৪০ | ৪৪০ | ৪৬০ |
| ইউরিয়া (৪৬%) | ৯২৯ | ৯২৯ | ৯৫৯ |
| ইউরিয়া (৪৫%) | ৯০৪ | ৯০৪ | ৯৪০ |

**শ্রীঅশ্বিনী রায়ঃ** আপনি বললেন কেন্দ্রীয় সরকার ১৯৭১ সাল থেকে দাম বাড়িয়েছেন। কিন্তু এই দাম বাড়ানোর ক্ষেত্রে পশ্চিমবাংলা বা রাজ্য সরকারগুলিকে কি জিজ্ঞাসা করা হয়েছিল?

**শ্রীআবদুস সাত্তারঃ** এটা সর্বভারতীয় ব্যাপার, আমাদের জিজ্ঞাসা করার কোন কারণ নেই।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকার কি মনে করে এই ২০।৩০ টাকা দাম বাড়ানো যুক্তিসঙ্গত হয় নি এবং তাঁরা কি এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন বা পরিবর্তনের দাবি করেছিলেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার এবং তাঁদের এক্তিয়ারভুক্ত। তাঁরা হিসাবনিকাশ করে ধার্য করেছেন এবং আমাদের এ বিষয়ে বলার বা করার এক্তিয়ারের বাহিরে।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** সরকারী দরে যে সার পাওয়া যাচ্ছে না এটা তো সরকার নিশ্চয়ই জানেন। সরকারী মূল্যে যে পাওয়া যাচ্ছে না সেটা রোধ করবার জন্য বিতরণ ব্যবস্থার পরিবর্তন করার কি কোন সিদ্ধান্ত নেবেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** আমরা সিদ্ধান্ত গ্রহণ করি নি, তবে চিন্তা করছি।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** কলকাতাতে যেমন দুধ বিতরণের জন্য মিল্ক ডিপো আছে সেই রকম গ্রামাঞ্চলে সার বিতরণের জন্য অঞ্চলভিত্তিক ২।৩টি কেন্দ্র করে সেখানে বেকার যুবকদের এই দায়িত্ব দিয়ে সরকারী তত্ত্বাবধানে যাতে সরকার নিয়ন্ত্রিত দরে সার বিক্রি হতে পারে এবং কিছু লোকের কর্মসংস্থান হতে পারে তার ব্যবস্থা করবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** মোটামুটি সম্পূর্ণ সারটা আমাদের থ্রু দিয়ে বিতরণ হয় না। আমরা ইন্ডিয়া গভর্নমেন্টের কাছ থেকে যে কোটা পাই সেটার শতকরা ৮০ পার্সেন্ট অর্থাৎ ৪০ পার্সেন্ট অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশনের মাধ্যমে করা হয়, ৪০ পার্সেন্ট কো-অপারেটিভের মাধ্যমে করা হয় এবং ২০ পার্সেন্ট সমস্ত প্রাইভেট ট্রেডার্সের মাধ্যমে বিতরণ করা হয়। ফার্টিলাইজার কর্পোরেশন অব ইন্ডিয়া তাদের নিজস্ব ডিলার্স আছে, তাদের মাধ্যমে তাঁরা বিলি করেন।

আন-এমপ্লয়েড গ্রাজুয়েট, এগ্রিকালচারাল গ্রাজুয়েট, সায়েন্স গ্রাজুয়েট কিংবা ইঞ্জিনীয়ার যাঁরা আছেন তাঁদের যদি ডিলারশিপ দিতে পারা যায়, তা হলে তাতে অনেক বেকার সমস্যার সমাধান হতে পারে, আমরা সে সম্বন্ধে চিন্তা করছি। তবে এটা সম্পূর্ণ নিশ্চিত বলতে পারি না, আপনারা সাজেসান পাঠালে দেখব কতটা গ্রহণ করা যেতে পারে।

**শ্রীললিত গায়েনঃ** ফার্টিলাইজার কর্পোরেশন অব ইন্ডিয়া সারা ভারতে একমাত্র নাইট্রোজেন-জনিত সারের এজেন্ট। কিন্তু এই সংস্থা যখন পশ্চিমবঙ্গে সার সরবরাহ করতে পারছে না তখন কালোবাজারে প্রচুর ইউরিয়া এবং অ্যামোনিয়াম সালফেট কি করে পাওয়া যাচ্ছে সেটা জানাবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** কালোবাজারে যেভাবে সব জিনিস পাওয়া যায় সেইভাবে পাওয়া যচ্ছে। অনেক ডিলার আছে যারা কালোবাজারের আশ্রয় নিয়ে এই সমস্ত করছে। সে সম্বন্ধে যদি আপনারা আমাদের কেস দিতে পারেন, তা হলে তাদের ডিলারশিপ ক্যানসেল করবার জন্য আমরা ব্যবস্থা অবলম্বন করব।

**শ্রীললিত গায়েনঃ** সেখানে বিহার রাজ্য অপেক্ষা পশ্চিমবঙ্গে চাষযোগ্য জমির পরিমাণ অনেক বেশী সেখানে বিদেশ থেকে আমদানিকৃত ইউরিয়া এবং অ্যামোনিয়াম সালফেট বিহার পাচ্ছে ১৬ পার্সেন্ট, পশ্চিমবঙ্গ পাচ্ছে ৩ পার্সেন্ট। এর কারণ কি বলবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** বিহারে পশ্চিমবঙ্গের চেয়ে জমির পরিমাণ কম নেই, বেশী আছে। আমরা কোটা হিসাবে কম পাচ্ছি বলে আমার জানা নেই। ইউরিয়া সারের ওয়ার্ল্ড স্কার্সিটি চলছে। ইউরিয়া সার পাচ্ছি না বলে রিসেন্টলি আমরা ট্রম্বে থেকে সুফলা ৫ হাজার টন পেয়েছি, প্রায় ২০ হাজার মেট্রিক টনের উপর অন্যান্য সার হালে পেয়েছি এবং পাচ্ছি।

[1-20—1-30 p.m.]

**শ্রীললিত গায়েনঃ** বিহার, উত্তরপ্রদেশ, আসাম ও পাঞ্জাব এই সমস্ত জায়গায় সারের কোন সংকট নাই অথচ পশ্চিমবাংলায় সারের এত সংকট?

**শ্রীআবদুস সাত্তারঃ** এটা ভুল কথা। সারের সংকট সারা ভারতবর্ষে আছে।

**শ্রীললিত গায়েনঃ** কিন্তু এত সংকট কোথাও নাই, এটা কি সত্য কথা?

**শ্রীআবদুস সাত্তারঃ** সেটা আপনার ওপিনিয়ন হতে পারে।

**শ্রীকানাই ভৌমিকঃ** আপনি বলেছেন যে, সার বেশী দামে ব্লাকমার্কেটে বিক্রি হচ্ছে এটা সরকারের কানে এসেছে, এই সরকারের কানে আসার পর সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছে, যারা দাম বাড়াচ্ছে তাদের বিরুদ্ধে কি অ্যাকশান নিয়েছে এবং কন্ট্রোল দামে পাওয়া যায় তার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** আপনারা জানেন, আপনারা পুরাণো মেম্বার ফার্টিলাইজার কন্ট্রোল অর্ডার, ১৯৫৭ আছে, আমরা কয়েকটি কেস করে ব্যবস্থা নিয়েছি এবং বিভিন্ন জায়গায় এই সারের ব্যাপারে কয়েকটি কেস পেন্ডিং আছে, আমি আপনাকে বলে দিচ্ছি যে, টোটাল নাম্বার অব কেস আপটিল নাউ স্টার্টেড ৩৫টা এবং নাম্বার অব পার্সন ইনভলভড হচ্ছে ৪৭। আমরা অলরেডি উই হ্যাভ টেকেন স্টেপস। সেজন্য আমি আশা করি, এতে জনসাধারণ আমাদের সঙ্গে সহযোগিতা করবেন এবং আপনারা ধরিয়ে দেবেন, তা হলে আমি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রীকানাই ভৌমিকঃ** জনগণের সহযোগিতা নিশ্চয়ই পাওয়া দরকার, কিন্তু সরকারের যে সমস্ত অ্যাডমিনিস্ট্রেটিভ ডিপার্টমেন্ট আছে তারা এটা বন্ধ করবার জন্য কি অসহায় বোধ করছে?

**শ্রীআবদুস সাত্তারঃ** না না, একথা নয়। আমরা সরকারী তরফ থেকে যা করার তা করছি, কিন্তু অনেক সময় সাক্ষী পাওয়া যায় না, সাক্ষী যদি না আসে, তা হলে শুধু সরকার চেষ্টা করলে কি হবে? সেজন্য আমি বলছি সরকার নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করছে, তবে এটা কার্যকর করবার জন্য জনগণের সহযোগিতা নিশ্চয়ই পাওয়া দরকার।

**শ্রীনিতাইপদ সরকারঃ** যে সমস্ত দোকান থেকে সার বিক্রি করা হচ্ছে, তাদের যদি নির্দেশ দেওয়া হয় যে, তারা প্রতিদিনের স্টক প্রকাশ্য স্থানে টাঙ্গিয়ে রাখবে এবং সেইসব স্টক একটা শক্তিশালী কমিটি তারা প্রত্যেক এলাকায় দেখবেন, মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যাতে একটি কমিটি তিনি করেন, তা হলে আমরা আশা করি, এগুলি একদম বন্ধ হয়ে যাবে।

**শ্রীআবদুস সাত্তারঃ** আমরা এইভাবে প্রত্যেক ডিলারকে নির্দেশ দিয়েছি যে, প্রকাশ্য স্থানে তারা স্টক-এর লিস্ট ট্যাঙ্গিয়ে রাখবে। এবং অন্যান্য অর্গানাইজেশানের বিভিন্ন ডিলার তারা হিসাব দাখিল করবেন বলে নির্দেশ দিয়েছি। এইভাবে মোটামুটি কন্ট্রোল যাতে করতে পারি তার চেষ্টা করছি। তবে কমিটির কথা যেটা বললেন সেটা ভেবে দেখি নি। যদি প্রয়োজন হয়, তা হলে নিশ্চয় ভেবে দেখব।

### মীনাখাঁ ব্লকে মঞ্জুরীকৃত নলকূপ

*৩৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৯।) **শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত খরার সময় মীনাখাঁ ব্লকের জন্য মঞ্জুরীকৃত নলকূপগুলি বসানো সম্ভব হয় নাই; এবং

(খ) অবগত থাকিলে—

(১) নলকূপগুলি না বসানোর কারণ কি; এবং

(২) ঐ নলকূপ বসানোর জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) মঞ্জুরীকৃত ৩৫টি নলকূপের মধ্যে ৩৩টির কাজ শেষ হয়েছে। মাত্র ২টির কাজ বাকী আছে।

(খ) (১) যোগাযোগের অসুবিধার জন্য সাজ-সরঞ্জাম ও মাল-মশলাদি পাঠাতে কিছু বিলম্ব হয়েছে। সেই জন্য কার্যক্রম বিলম্বিত হয়।

(২) এই আর্থিক বৎসরের মধ্যে ব্যাকী দুটির কাজ সম্পন্ন করার নির্দেশ দেওয়া হইতেছে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয় উত্তর দেবার আগে আমি একটা কথা বলতে চাই যে, কোশ্চেনটা এডিটিং করার সময় দুটো ওয়ার্ড বাদ গেছে। কোশ্চেনটা ছিল সরকার কি অবগত আছেন, গত খরার সময় মীনাখাঁ ব্লক-এর জন্য মঞ্জুরীকৃত নলকূপগুলি সমস্ত অঞ্চলে বসান সম্ভব হয় নি। এই "সমস্ত অঞ্চল" এই কথা দুটি বোধহয় বাদ গেছে, মনে হয় প্রিন্টিং মিসটেক হয়েছে বলে মনে হচ্ছে। মাননীয় মন্ত্রিমহাশয় যেটা বললেন —মালপত্র আনার যোগাযোগের অসুবিধার জন্য মালপত্র পাঠাতে দেরি হয়েছে, আসলে মালগুলি মোটেই পৌঁছায় নি এবং পৌঁছায় নি বলেই হয় নি। বসিরহাট মহকুমায় যে স্টক দিয়েছেন, সেখানেও মাল নাই। যদি রিপোর্ট দিয়ে থাকে, ভুল রিপোর্ট দিয়েছে। এ সম্বন্ধে দয়া করে অনুসন্ধান করে দেখবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** এটা দেখব।

## শিবির কর্মচারী

***৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬১০।) শ্রীকাশীনাথ মিশ্রঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭১ সালে গণতান্ত্রিক কোয়ালিশন সরকারের আমলে শিবির কর্মচারী রূপে নিয়োগপত্র পেয়ে কতজন যুবক সরাসরিভাবে জেলায় জেলায় নিযুক্ত হয়েছিলেন;

(খ) বর্তমানে কতজন শিবির কর্মচারী বিভিন্ন সরকারী দপ্তরে নিযুক্ত হয়েছেন; এবং

(গ) বাকীদের নিয়োগ সম্বন্ধে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীশংকর ঘোষঃ** (ক) ১২,০২৫ জন।

(খ) ৩৮৯ জন।

(গ) শিবির কর্মচারীদের মধ্যে যাহারা দরখাস্ত করিয়াছেন তাহাদের সম্বন্ধে পশ্চিমবঙ্গ ক্তাক (বিশেষ নিয়োগ) বিধি, ১৯৭২, অনুযায়ী বিবেচনা করা হইবে।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এখন যেটা বললেন, ৩৮৯ জন সরকারী দপ্তরে নযুক্ত হয়েছে, কিন্তু টেবিলে যেটা দিয়েছেন তাতে দেখছি ১৫৫ জন, বে-সরকারীদের কথা লখা নাই। এখন আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, এই যে ৩৮৯ জন নিয়োগ রেছেন, কোন্ কোন্ বিভাগে নিয়োগ করা হয়েছে, কোন্ জেলায় কতজন জানাবেন কি?

**শ্রীশংকর ঘোষঃ** সরকারী দপ্তরে কতজন, সেই প্রশ্নোত্তরে বলেছি—৩৮৯ জন, আধা-রকারী দপ্তরে হয়েছে ১৫৫ জন, দ্বিতীয় প্রশ্ন যেটা করেছেন, তার উত্তর হচ্ছে এই দুটি মলিয়ে অর্থাৎ ১৫৫ আর ৩৮৯ জন মিলিয়ে ৫৪৪ জন অ্যাপয়েন্টেড হয়েছে, অ্যাগ্রো-রিগেশন ডিপার্টমেন্টে ১৭০ জন, নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে ৪৯ জন, রিলিফ ্যান্ড রিহ্যাবিলিটেশনে ১ জন, হোম পলিটিক্যালে ২৫ জন, সি এম ডি এ-তে ৮ জন এগুলি াস থ্রি পোস্ট, আর ক্লাস ফোর-এ হয়েছে বোর্ড অব রেভিনিউ এবং সেটেলমেন্টে ২২৫ জন। টা বিশেষ করে হয়েছে পশ্চিম দিনাজপুরে, বাঁকুড়ায়, মুর্শিদাবাদে, মেদিনীপুরে কিছুটা, ই রকম আরও পরিসংখ্যান আছে আমার কাছে, সবটা আমি চাইলে পড়ে দিতে পারি।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এখন বললেন ক্লাস থ্রি নেওয়া হয়েছে এবং রেভিনিউ ডপার্টমেন্টে ক্লাস ফোর নেওয়া হয়েছে। ক্লাস থ্রি বিভিন্ন জেলায় কতজন নিয়োগ হয়েছে এবং কান্ কোন্ বিভাগে বলবেন কি?

**শ্রীশংকর ঘোষঃ** ক্লাস থ্রি ১৭০ জন নিয়োগ হয়েছে, তার ভিতর ৪৯ জন নর্থ বেঙ্গল স্টেট ন্সপোর্ট কর্পোরেশনে, তার ভিতর কুচবিহারে ২০ জন, মালদায় ১০ জন এবং পশ্চিম নাজপুরে ১৯ জন। অ্যাগ্রো-ইরিগেশন ডিপার্টমেন্টে নিয়োগ হয়েছে ৮৭ জন, তার ভিতর াঁকুড়ায় ৫ জন, কুচবিহারে ৬ জন, জলপাইগুড়িতে ৬ জন এবং মালদায় ৭০ জন।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** আপনি বলেছেন বিশেষ নিয়োগবিধি, ১৯৭২ অনুযায়ী পশ্চিমবঙ্গ ত্যাক কর্তৃক বিবেচনা করা হইবে। ৩৮৯ জন নিয়োগ হয়েছে, বাকী যারা রইল ১২,০২৫ নের মধ্যে তারা কোন্ তারিখের মধ্যে কাজ পাবে, মাননীয় মন্ত্রিমহাশয় বলবেন কি?

**শ্রীশংকর ঘোষঃ** ৩৮৯ জন তো অ্যাপয়েন্টেড হয়ে গিয়েছে।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** ১২,০২৫ জনের বাকী যারা হইল তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে বে?

**শ্রীশংকর ঘোষঃ** এই ১২,০২৫ জন যাদের নিয়োগ করা হয়েছিল, তাদের পরে কাজ চলে ায়, এখন নিয়োগের ক্ষেত্রে তাদেরই অগ্রাধিকার দেওয়া হচ্ছে এবং এই জাতীয় লোকদের ক্ষেত্রে

বলা আছে
A number of these vacancies will be filled by those who are ex-census, ex-election, ex-relief camp employees and ex-service men.

[1-30—1-40 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্র:** এটা কি ঐ ১৭ হাজার—দশ হাজারের মধ্যে পড়ছে?

**শ্রীশংকর ঘোষ:** হ্যাঁ পড়ছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** যে সমস্ত লোককে ক্লাস ফোর কর্মচারী হিসেবে বোর্ড অব রেভিনিউ-তে নেওয়া হয়েছে, তাদের নো ওয়ার্ক, নো পে-এর ভিত্তিতে নেওয়া হয়েছে এবং রবিবার দিন মাইনে দেওয়া হয় না, এটা কি সত্য?

**শ্রীশংকর ঘোষ:** এদের ক্লাস ফোর পোস্টে নেওয়া হয়েছে; এই পোস্টে নেওয়ার যে নিয়ম আছে, সেই নিয়মানুসারেই তাদের নেওয়া হয়েছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** কি হলো স্যার আমার পজিটিভ প্রশ্ন রয়েছে—এদের নিয়োগের ভিত্তি হচ্ছে নো ওয়ার্ক, নো পে, রবিবার দিন তাদের মাইনে দেওয়া হয় না—একথা তাঁর জানা আছে কিনা, একথা সত্য কিনা?

**শ্রীশংকর ঘোষ:** আমার যতদূর সংবাদ ক্লাস ফোর পোস্ট-এ লোক নেবার যে নিয়ম আছে, সেই নিয়মানুসারেই তাদের নেওয়া হয়েছে, সেই নিয়েমের কোন ব্যতিক্রম হয় নাই।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** এই ক্লাস ফোর স্টাফ আমি জানি, এদের নো ওয়ার্ক, নো পে, ভিত্তিতে নিয়োগ করা হয়েছে এবং রবিবার তারা মাইনে পায় না। এখন আমি জানতে চাই সরকারের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের যে ফেসিলিটিস্ দেওয়া হয়, এদেরও সেই সমস্ত ফেসিলিটিস্ দেবার কথা কি তিনি বিবেচনা করে দেখবেন?

**শ্রীশংকর ঘোষ:** ক্লাস ফোর কর্মচারী আইনানুযায়ী যে সমস্ত সুযোগ-সুবিধা পেয়ে থাকে এরাও যাতে তাই পায় তার কথা নিশ্চয়ই বিবেচনা করব।

## রবিশস্যের বীজ ক্রয়ের বাবত ঋণ

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, রবিশস্যের বীজ ক্রয়ের ঋণ বাবত বরাদ্দ মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন ব্লকে মাঘ মাসে পৌঁছেচে;

(খ) অবগত থাকলে, এরূপ বিলম্ব হওয়ার কারণ কি; এবং

(গ) যথাসময়ে উক্ত ঋণ পৌঁছানোর জন্য সরকার কি ব্যবস্থা করেছেন?

**শ্রীআবদুস সাত্তার:** (ক) ইহা সত্য নহে।

(খ) এবং (গ) প্রশ্ন উঠে না।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** মন্ত্রিমহাশয়ের কি জানা আছে, রবিশস্যের বীজ ক্রয়ের ঋণ সময়মত দেওয়া হয়েছে।

**শ্রীআবদুস সাত্তার:** আপনি প্রশ্নে বলেছেন মাঘ মাসে পৌঁছেচে। আমার কাছে যে তথ্য আছে তাতে দেখছি সমস্ত টাকাই তার আগে পাঠিয়ে দেওয়া হয়েছে—১৩ই নভেম্বর, ১৯৭২ তারিখে ও ৪ঠা ডিসেম্বর, ১৯৭২ তারিখে দু দফায় পাঠান হয়েছে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** ব্লকের বি ডি ও দেরিতে ঋণের টাকা পাওয়ার দরুন রবিশস্য বীজের ঋণ খরিফ শস্য বীজের ঋণে পরিবর্তিত করবার জন্য এস ডি ও-দের কাছে আবেদন করেছেন?

**শ্রীআবদুস সাত্তার:** যদি রবিশস্যের বীজের টাকা খরচ না হয়ে থাকে, তা হলে সেটা খরিফ শস্যের জন্য চাষীদের দিতে পারে।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** বীজের ঋণ কৃষকরা সময়মত পায় নাই, এ খবর তাঁর জানা আছে কি?

**শ্রীআবদুস সাত্তার:** আপনি প্রশ্নে যে মাঘ মাসের কথা উল্লেখ করেছেন, তার অনেক আগেই ডিফারেন্ট ব্লকে ঐ ঋণের টাকা ডিস্ট্রিবিউশন করা হয়েছে। গভর্নমেন্ট অর্ডার দেখছি, ১৩ই নভেম্বর, ১৯৭২ ও ৪ঠা ডিসেম্বর, ১৯৭২ তারিখে টাকা পাঠিয়েছেন।

## সি এম ডি এ

*৩৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯।) **শ্রীভবানীপ্রসাদ সিংহরায়:** উন্নয়ন এবং পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এম ডি এ ৩১এ জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত মোট কত টাকা ব্যয় করিয়াছে;

(খ) এই ব্যয়ের কত অংশ কলিকাতা কর্পোরেশন এলাকায়, কত অংশ অন্যান্য পৌর সংস্থা এলাকায় এবং কত অংশই বা পঞ্চায়েত এলাকাসমূহে হইয়াছে;

(গ) চলতি আর্থিক বৎসরে এই ব্যয়ের পৃথক পৃথক হিসাব কি;

(ঘ) পঞ্চায়েত এলাকায় সি এম ডি এ-র টাকা কিসের ভিত্তিতে ব্যয় করা হয়; এবং

(ঙ) পৌর এলাকাসমূহের সঙ্গে পঞ্চায়েত এলাকার কাজের নীতির কোন পার্থক্য আছে কি এবং থাকিলে, তাহার কারণ কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়:** (ক) ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত সি এম ডি এ-তে মোট ৮,১৭৩ লক্ষ টাকা ব্যয় হইয়াছে।

(খ) সি এম ডি এ-এর প্রকল্পসমূহ অধিকাংশ ক্ষেত্রেই বিশেষভাবে কর্পোরেশন এলাকা অথবা পৌরসংস্থা এলাকা অথবা পঞ্চায়েৎ এলাকায় নির্দিষ্টভাবে সীমাবদ্ধ নয়। কোন কোন প্রকল্প হয়তো কর্পোরেশন ও পৌরসংস্থা এলাকা লইয়া বিস্তৃত; কোনটি বা কর্পোরেশন এলাকা; পৌরসংস্থা এবং অঞ্চল পঞ্চায়েৎ তিন স্থানেই বিস্তৃত। এই ধরনের প্রকল্পগুলিতে অনেকক্ষেত্রে খরচের প্রধান অংশ একটি বিশেষ এলাকায় হইলেও প্রকল্পের সুযোগ-সুবিধাগুলি হয়তো অন্য এলাকাতেও বর্তাইবে। সেইজন্য সি এম ডি এ-এর প্রকল্প বাবত কলিকাতা কর্পোরেশন, মিউনিসিপ্যাল ও অঞ্চল পঞ্চায়েৎ এলাকায় কত টাকা ব্যয় হইয়াছে তাহা সম্পূর্ণ পৃথক পৃথকভাবে বলা সম্ভব নয়।

(গ) পূর্ব প্রশ্নের জবাবে উক্ত একই কারণে পৃথক পৃথক হিসাব দেওয়া সম্ভব নহে।

(ঘ) বর্তমানে প্রতি পঞ্চায়েৎ—এর জন্য প্রধানতঃ রাস্তাঘাট উন্নয়নের জন্য মোট দুই লক্ষ টাকা ধার্য হইয়াছে। উক্ত ব্যয় বরাদ্দের মধ্যে গ্রাম পঞ্চায়েৎ-এর রাস্তাঘাট উন্নয়নের জন্য যে সমস্ত পরিকল্পনা অনুমোদন করেন তাহাই কার্যকর করা হয়।

(ঙ) কাজের দিক হইতে দেখিতে গেলে বিশেষ কোন পার্থক্য নাই। তবে এলাকার চরিত্র অনুযায়ী প্রকল্পের তারতম্য হইয়া থাকে।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মন্ত্রিমহোদয় বলেছেন যে, কলকাতা কর্পোরেশন, অন্যান্য পৌর-সভা এবং পঞ্চায়েৎ, এদের পৃথক পৃথকভাবে কাজ হয় না। কাজেই তাদের হিসাব দেওয়া হয় না।

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** প্রকল্পগুলোর কাজ এমনভাবে হয় যে, যাতে এফেক্ট হয়ে যায় দু-তিন জায়গায়। কলকাতা কর্পোরেশন, অন্যান্য পৌরসভা বা পঞ্চায়েতে। ধরুন একটা রাস্তা গেলো কতকগুলো এই রকম পৌরসভা বা কর্পোরেশন থেকে শুরু হয়ে অন্যান্য পৌরসভার উপর দিয়ে। কাজেই হিসাব আলাদা আলাদা করে দেওয়ার অসুবিধা আছে।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** তা হলে মিউনিসিপ্যাল এরিয়া এবং কর্পোরেশন এরিয়া বাদে যে রুর‍্যাল এরিয়া আছে তার হিসাব পাওয়া যাবে কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সবই জড়িয়ে আছে।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, প্রতি পঞ্চায়েত এলাকায় দু লক্ষ টাকা করে দেবার ব্যবস্থা হয়েছিল সি এম ডি এ থেকে?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** সেটা আমি 'ঘ' প্রশ্নের উত্তরে বলেছি।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** একথা ঠিক যে, জেলা পরিষদকে কিছু টাকা দেওয়া হচ্ছে কাজের জন্য?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** জেলা পরিষদের জন্য কিছু টাকা ধার্য হয়েছিল।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** তা হলে কলকাতা কর্পোরেশন এবং মিউনিসিপ্যাল এরিয়া-এর বাদে পঞ্চায়েত এলাকায় পৃথকভাবে করা যায় কিনা?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** এটা আলাদা করে বলা খুবই কঠিন।

**শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** মন্ত্রিমহোদয় বলেছেন যে, গ্রাম পঞ্চায়েত থেকে তারা যেসব স্কীম পাঠান সেই অনুযায়ী কাজ হয়। আমার প্রশ্ন হচ্ছে, পঞ্চায়েত এলাকার স্কীম অনুযায়ী কাজ হয় কিনা এই ব্যাপারে কোন তদন্ত করবেন কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** যদি স্পেসিফিক জানান নিশ্চয়ই তদন্ত করা হবে।

**শ্রীমৃগেন মুখার্জীঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন, অঞ্চলে যে দু লক্ষ টাকা করে দেওয়া হয় তার জন্য টেন্ডার, কন্ট্রাক্টর নিয়োগ, কোটেশন ইত্যাদি কিভাবে হবে সেটা সি এম ডি এ থেকে সেটা অঞ্চল প্রধানকে জানান হয় কি?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** মূল প্রশ্নের সঙ্গে এর কোন সামঞ্জস্য নেই।

**শ্রীমৃগেন মুখার্জীঃ** সি এম ডি এ-র ভাইস-চেয়ারম্যান কি এইজন্য পারফর্মেন্স অডিট ব্যবস্থা প্রবর্তনের সুপারিশ করেছিলেন?

**শ্রীসুব্রত মুখোপাধ্যায়ঃ** মূল প্রশ্নের সঙ্গে এই প্রশ্নের কোন সম্পর্ক নেই। আলাদা প্রশ্ন করবেন এর উত্তর দেবো।

**Mr. Speaker:** Starred question No. 346 is held over.

### খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা ও কৃষি উন্নয়নমূলক কাজ

*৩৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রীরজনীকান্ত দোলুইঃ** কৃষি ও সমষ্টি উন্নয়ন (কৃষি) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কৃষির উন্নয়নের জন্য এবং খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হইবার জন্য পশ্চিম-বঙ্গ সরকার বিভিন্ন ধরনের উন্নয়নমূলক ব্যবস্থা অবলম্বন করিতেছেন;

(খ) সত্য হইলে, এ পর্যন্ত সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন; এবং

(গ) কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের উক্ত পরিকল্পনাগুলিকে কার্যকরী করার জন্য কিরূপ সাহায্য দান করিয়াছেন?

[1-40—1-50 p.m.]

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) হ্যাঁ।

(খ) কৃষি বিভাগের প্রচলিত প্রকল্পগুলি ছাড়াও খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জনের জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় কয়েকটি জরুরী প্রকল্পের কাজে হাত দিয়াছেন। এইগুলির মধ্যে আছেঃ

(১) জরুরী ক্ষুদ্রসেচ প্রকল্প;

(২) সার, বীজ ও কীটনাশক ঔষধের জন্য চাষীদিগকে ঋণ প্রদান;

(৩) গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প;

(৪) ক্ষুদ্র চাষী উন্নয়ন প্রকল্প;

(৫) প্রান্তিক ও ভূমিহীন চাষী উন্নয়ন প্রকল্প;

(৬) খরাপীড়িত অঞ্চলসমূহে ক্ষুদ্র ও মাঝারি সেচ প্রকল্প; ও

(৭) অধিক ফলনশীল শস্যের চাষের ব্যবস্থা।

(গ) বর্তমান আর্থিক বৎসরে এ পর্যন্ত মোট ২২ কোটি ৩১ লক্ষ ৯৪ হাজার টাকা কেন্দ্রীয় সরকার হইতে সাহায্য বাবত পাওয়া গিয়াছে।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে উক্ত পরিকল্পনা কার্যকর করার জন্য যে পরিমাণ অর্থ পাওয়া গিয়াছে তা পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলার জন্য কি কি পরিমাণ অর্থ খরচ হয়েছে

**শ্রীআবদুস সাত্তারঃ** জেলাওয়ারী জানতে চাইলে নোটিস দিতে হবে।

### সাঁইথিয়া শহরে পানীয় জল সরবরাহ

*৩৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৫।) **শ্রীনিতাইপদ ঘোষঃ** স্বাস্থ্য (গ্রামীণ জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার অন্তর্গত সাঁইথিয়া শহরে জলের ট্যাঙ্ক ও পাইপলাইন হওয়া সত্ত্বেও শহরে জল সরবরাহে বিলম্বের কারণ কি; এবং

(খ) কত দিনের মধ্যে এই শহরে পানীয় জল সরবরাহ করা হইবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** (ক) রাইজিং মেন এবং পাম্প বসানোর কাজ না হওয়া একমাত্র বিলম্বের কারণ।

(খ) অক্টোবর, ১৯৭৩ নাগাত সরবরাহ করা হবে আশা করা যায়।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে কাজ হয়ে গেছে তার জন্য সরকার কত টাকা খরচ করেছেন এবং যে কাজ বাকী আছে তার জন্য কি টাকা খরচ হবে?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** ১৯৬৬ সালে আনুমাণিক ৬ লক্ষ ২ হাজার ৫ শত টাকায় সাঁইথিয়া ছয়মল্লা ও মুরারী, এই পরিকল্পনার জন্য ধার্য হয়। এতে টিউবওয়েল রিজারভার-এর মধ্যে রাইজিং মেন তৈরি না হওয়ার জন্য দেরি হয়েছে।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মন্ত্রিমহাশয় জানাবেন কি, এর জন্য কত টাকা খরচ হয়েছে আজ পর্যন্ত?

**শ্রীঅজিতকুমার পাঁজাঃ** কত টাকা খরচ হয়ে গেছে সেটা এখনই আমার কাছে নেই। তবে রাইজিং মেন এবং টোট্যাল যে টাকা খরচ হবে সেটা এখানে আছে—তা হচ্ছে ৬ লক্ষ ২ হাজার ৫ শত।

### পুরুলিয়া জেলায় জরুরীভিত্তিক কৃষি-উৎপাদনের জন্য বিশ্ব ব্যাংকের সাহায্য

*৩৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭১।) **শ্রীশরৎচন্দ্র দাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সময়োপযোগী বৃষ্টি না হওয়ার ফলে উৎপাদন ব্যাহত হওয়ায় জরুরীভিত্তিক উৎপাদনের জন্য বিশ্ব ব্যাংকের চার কোটি টাকা পুরুলিয়া জেলায় ৩১শে মার্চ, ১৯৭৩-এর মধ্যে খরচের জন্য কেন্দ্রীয় সরকার কৃষি বিভাগকে দিয়াছেন;

(খ) দিয়া থাকিলে, সরকার পুরুলিয়া জেলায় কোন্ ব্লকে কি পরিকল্পনায় উক্ত টাকা বরাদ্দ করিয়াছেন; এবং

(গ) ইহা কি সত্য যে, উক্ত টাকা নির্দিষ্ট সময়সূচীর মধ্যে খরচ করা হইলে কেন্দ্র আবার ১০ কোটি টাকা দিতে পারে?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) ইহা সত্য নহে। তবে পুরুলিয়া জেলার সামগ্রিক কৃষি-উন্নয়নের জন্য বিশ্ব ব্যাংকের সাহায্যে চার কোটি টাকার একটি প্রকল্প রচনা করা হইতেছে। এই প্রকল্পের মাধ্যমে ক্ষুদ্র ও মাঝারি সেচ, মৃত্তিকা সংরক্ষণ ও বনভূমি সৃজন এবং পশুপালন ও পশুচিকিৎসার সামগ্রিক ও স্থায়ী উন্নয়নের বন্দোবস্ত হইতেছে। এই প্রকল্প রচনার জন্য একজন আধিকারিককে ভার দেওয়া হইয়াছে। প্রকল্প রচনার পর কেন্দ্রীয় সরকার ও বিশ্ব ব্যাংকের অনুমোদন ও আর্থিক মঞ্জুরী পাওয়া গেলে কাজ আরম্ভ হইবে।

(খ) প্রস্তাবিত প্রকল্প অনুমোদিত না হওয়া পর্যন্ত এ প্রশ্ন উঠে না।

(গ) (ক) প্রশ্নের উত্তরের ভিত্তিতে এ প্রশ্ন এখন উঠে না।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় এই যে বললেন এখনও অনুমোদিত হয় নি—আমি জিজ্ঞাসা করছি কে অনুমোদন করবেন, কার কাছে পাঠানো হয়েছে?

**শ্রীআবদুস সাত্তারঃ** একটা পরিকল্পনা রচনা করে বলা হয়েছে উই হ্যাভ ডান দিস। সেখানে একজন অফিসারকে রাখা হয়েছে। বিশ্ব ব্যাংক টাকা দিলে এটা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের মাধ্যমে বিশ্ব ব্যাংকের সংগে কথা চলছে এবং সেটা হবার সম্ভাবনা আছে। হলেই কাজ আরম্ভ হবে।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** এই কাজের জন্য কোন্ অফিসারকে নিয়োগ করা হয়েছে—তার ডেজিগনেশন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আমরা এই ব্যাপারটি দেখাশুনা করবার জন্য ফাইন্যান্স ডিপার্টমেন্টে অলরেডি মুভ করেছি এবং সেটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল হায়ার এগ্রিকালচারাল সার্ভিসের অফিসারের জন্য এবং সেটা না হওয়া পর্যন্ত বর্তমানে এস কে খাসনবিশ, প্রোজেক্ট অফিসার, এম এফ এ এল ডি এ, বাঁকুড়া, যিনি এখন এই ওয়েস্ট বেঙ্গল হায়ার এগ্রিকালচারাল সার্ভিসে আছেন হি হ্যাজ বিন এনট্রাস্টেড উইথ দিস জব, তিনি দেখাশুনা করছেন।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** পুরুলিয়ার এই বিশেষ প্রকল্প রূপায়িত করার জন্য যাঁকে নিয়োগ করা হয়েছে, তিনি বাঁকুড়ায় আছেন মন্ত্রিমহাশয় বললেন। তা হলে এই বাঁকুড়ায় থেকে কি করে তিনি পুরুলিয়ার কাজের দেখাশুনা করবেন, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** এই প্রোজেক্টের স্পেশাল অফিসারের জন্য আমরা অলরেডি ফাইন্যান্স ডিপার্টমেন্টে মুভ করেছি এবং যতক্ষণ পর্যন্ত না পাওয়া যাচ্ছে ততক্ষণ পর্যন্ত এই অফিসারকে দেখাশুনার জন্য নিয়োগ করা হয়েছে এবং পুরুলিয়া আর বাঁকুড়া পাশাপাশি তো সেই হিসাবেই ভার দেওয়া হয়েছে। তাঁকে মুর্শিদাবাদ থেকে তো নিয়োগ করা হচ্ছে না এবং পাশাপাশি বলেই এটা করা হয়েছে। তিনি এখন যে কাজটা করছেন আমরা অফিসার পেলেই সংগে সংগে তাঁকে নিয়োগ করবো। তবে আপনি নিশ্চিত থাকুন এই কাজ হবেই।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন পুরুলিয়ার এই সমস্ত প্রকল্প রূপায়িত করবার জন্য একজন অফিসার নিয়োগ করা হয়েছে এবং আবার বলছেন তিনি বাঁকুড়ায় আছেন, পরে পাঠানো হবে, আবার বলছেন, অলরেডি মুভ করেছি, সেটা এখন অনুমোদন সাপেক্ষ—এটার তাৎপর্য কি সেটা একটু বলবেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** ইন্ডিয়া গভর্নমেন্টের ইন্সট্যান্স অনুযায়ী এই প্রোজেক্টটি নেবার জন্য বলেছি এবং ইন্ডিয়া গভর্নমেন্ট এটা টেক-আপ করেছেন এবং ম্যাটারটা ওয়ার্লড ব্যাঙ্কের কাছে গেছে এবং সেই হিসাবে আমাদের একটা প্রোজেক্ট তৈরি করতে বলা হয়েছে। এটার জন্যই আমরা একজন অফিসারের ব্যাপার নিয়ে ফাইন্যান্স ডিপার্টমেন্টে মুভ করেছি। যতক্ষণ পর্যন্ত না অফিসার পাওয়া যাচ্ছে, ফাইন্যান্স ডিপার্টমেন্টের ক্লিয়ারেন্স না পাচ্ছি ততক্ষণ পর্যন্ত এই ভদ্রলোক আপাততঃ দেখাশুন করবেন এবং হি হ্যাজ বিন এনট্রাস্টেড উইথ দ্যাট এবং সেই জন্যই তাকে নিয়োগ করেছি।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহোদয় 'গ' প্রশ্নের উত্তরে বলেছেন, এই প্রশ্ন ওঠে না। কিন্তু সেখানে আমাদের যে এম পি আছেন, তিনি আমাকে চিঠি লিখেছেন যে, ৪ কোটি টাকা এই প্রকল্পটি রূপায়িত করার জন এগ্রিকালচার ডিপার্টমেন্টকে দেওয়া হয়েছে এবং তাদেরই অকর্মণ্যতার জন্য এই টাকা খরচ হয় নি এবং যদি খরচ করতেন, তা হলে আরো ১০ কোটি টাকা দিতাম, এব জবাবটা কি হবে সেটা আপনি একটু বলবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আপনার প্রশ্নটা হচ্ছে টাকা দেওয়া হয় নি এখন—টাকা দেব, সেই জন্যই প্রকল্প তৈরি করতে বলা হয়েছে। টাকা কিছু দিয়েছি। আপনার 'ক' প্রশ্নটা দেখুন। আপনি যেহেতু বলেছেন ইহা কি সত্য—এর উত্তরে বলেছি ইহা সত্য নহে। এরই উপর ভিত্তি করে আপনি 'খ' প্রশ্নটাতে বলেছেন, সরকার পুরুলিয়া জেলায় কোন ব্লকে কি পরিকল্পনায় উক্ত টাকা বরাদ্দ করিয়াছেন এর উত্তরে আমি বলেছি প্রস্তাবিত প্রকল্প অনুমোদিত না হওয়া পর্যন্ত এ প্রশ্ন উঠে না। অতএব কিছু বরাদ্দ করা হবে।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মন্ত্রিমহাশয় বললেন যে, পুরুলিয়ার সংশ্লিষ্ট কাজকর্ম দেখার জন্য বাঁকুড়ার একজন অফিসারকে রাখা হয়েছে এবং পুরুলিয়া, বাঁকুড়া পাশাপাশি বলেই এটা করা হয়েছে। মন্ত্রিমহাশয় কিরূপে দূরত্ব নিরূপণ করছেন সেটা বলবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** আমি বলেছি পার্টিকুলার এই প্রকল্পটি দেখার জন্য প্রিলিমিন্যারি একজনকে নিয়োগ করা হয়েছে এবং হি হ্যাজ বিন এনট্রাস্টেড।

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি যে, কবে নাগাত এই প্রকল্পটির জন্য টাকা পাবেন এবং এই টাকা পাবার আগেই অফিসার নিয়োগ হবে, না পরে নিয়োগ করবে?

**শ্রীআবদুস সাত্তারঃ** এই প্রকল্পটি তৈরি করবার জন্য আমরা অলরেডি একজন অফিসারকে নিয়োগ করেছি এবং দ্যাট স্কীম ইজ আন্ডার প্রিপারেশন এটা আপনি জেনে রাখুন এবং সেই অফিসার এখন ওখানকার চার্জে আছেন। আর টাকার ব্যাপারে বলছি ওয়ার্লড ব্যাঙ্ক যেদিন টাকা দেবেন সেদিন পওয়া যাবে। কিন্তু কোন নির্দিষ্ট তারিখ আমি বলতে পারবো না।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি—পুরুলিয়া জেলায় যে সমস্ত নদী আছে, সেই সমস্ত নদী দিয়ে যে সমস্ত জল প্রবাহিত হচ্ছে, সেই প্রবাহিত জলধারাকে ধরে রাখবার মত ব্যবস্থা কি এই প্রকল্পের মধ্যে অন্তর্ভুক্ত করবার বিধান আছে?

**শ্রীআবদুস সাত্তার:** এই রকমভাবে প্রশ্ন করে লাভ নেই, জলধারার ব্যাপারটা সেচের ব্যাপারের মধ্যে আছে।

## স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

***৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং * ৮০১।) **শ্রীআবদুল বারি বিশ্বাস:** উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) 'স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম'-এ কোন্ জেলায় কত টাকা ১৫ই ফেব্রুয়ারী, ১৯৭৩ পর্যন্ত খরচের জন্য দেওয়া হয়েছে;

(খ) প্রদত্ত টাকার মধ্যে ঐসময়ে কত টাকা খরচ করা হয়েছে; এবং

(গ) প্রদত্ত অর্থের মধ্যে কোন্ জেলায় কোন্ ব্লকে কত টাকার স্কীম মঞ্জুর হয়েছে?

[1-50—2-00 p.m.]

**শ্রীশংকর ঘোষ:** (ক) এবং (খ) স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে খরচের জন্য ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত প্রদত্ত টাকার পরিমাণ ও জেলাওয়ারী খরচের পরিমাণ নিম্নে দেওয়া হইল:—

| জেলার নাম। | ১৯৭২-৭৩ সালের জন্য মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ | ১৫ই ফেব্রুয়ারী ১৯৭৩ পর্যন্ত খরচের পরিমাণ |
|---|---|---|
| | লক্ষ | লক্ষ |
| (১) চব্বিশ-পরগনা | ৩১ ১০ | ৭.২৫ |
| (২) নদীয়া | ১২.৯২ | ৫.৫৮ |
| (৩) পশ্চিম দিনাজপুর | ১০.০৬ | ১.৩১ |
| (৪) মালদা | ৭ ০৭ | ২.৮৩ |
| (৫) পুরুলিয়া | ৬.৩৬ | ১.১১ |
| (৬) বীরভূম | ১৪ ৯৩ | ২.৬৬ |
| (৭) জলপাইগুড়ি | ২ ২২ | ০.০৮ |
| (৮) বর্ধমান | ১৯.৭৭ | ৩.৩০ |
| (৯) দার্জিলিং | ৮ ৪৪ | ৩.১১ |
| (১০) মুর্শিদাবাদ | ১৩.৯৫ | ৩.৬৬ |
| (১১) কোচবিহার | ৪ ৮৬ | ১.৮৮ |
| (১২) হুগলী | ১৩ ১৩ | ৫.৮০ |
| (১৩) বাঁকুড়া | ১১.৫৫ | ৩.২৯ |
| (১৪) মেদিনীপুর | ১৫.২৭ | ৪.৪৬ |
| (১৫) হাওড়া | ৯.৭০ | .. |
| মোট | ১৮১.৩৩ | ৪৬.৩২ |

জেলাভিত্তিক প্রদত্ত অর্থ ব্যতীত পূর্ত, বন, শিক্ষা, পশুপালন, গৃহনির্মাণ, শিল্প ও বাণিজ্য, কুটির ও ক্ষুদ্র শিল্প, বিদ্যুৎ ও সেচ ও জল বিভাগগুলিকে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে বিভিন্ন জেলায় খরচের জন্য ১৯৭২-৭৩ সালে ৩৯·২৪ লক্ষ টাকা দেওয়া হইয়াছে। তন্মধ্যে ১৫ই ফেব্রুয়ারি, ১৯৭৩ পর্যন্ত ১০·৪১ লক্ষ টাকা খরচ হইয়াছে।

(গ) ব্লকভিত্তিক মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ সংযোজিত তালিকাগুলিতে দ্রষ্টব্য।

*Statement referred to in reply to (Ga) o starred question *355*

**Block-wise allotment of Special Employment Programme Funds in 24-Parganas during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| Serial No. and name of Block | | Rs. |
|---|---|---|
| (1) Sagar Stage—II | ... | 2,55,958 |
| (2) Patharpratima | ... | 1,07,880 |
| (3) Namkhana Dev. Block | ... | 48,074 |
| (4) Gasaba | ... | 62,340 |
| (5) Baraset—I | ... | 1,00,536 |
| (6) Bishnupur—I Dev. Block | ... | 3,23,986 |
| (7) Hasnabad | ... | 21,718 |
| (8) Baduria | ... | 1,00,000 |
| (9) Sandeshkhali—II | ... | 3,05,008 |
| (10) Minakhan | ... | 9,480 |
| (11) Basirhat Block—II | ... | 83,000 |
| (12) Haroa Block | ... | 2,18,720 |
| (13) Sandeshkhali—I | ... | 2,51,125 |
| (14) Swarupnagar | ... | 1,00,000 |
| (15) Basanti | ... | 1,00,506 |
| (16) Bishnupur—II | ... | 60,561 |
| (17) Bhangar—I | ... | 1,72,246 |
| (18) Gaighata | ... | 1,76,802 |
| (19) Bangaon | ... | 2,00,000 |
| (20) Bagdah | ... | 1,50,000 |
| (21) Mathurapur—I | ... | 1,16,335 |
| (22) Baruipur | ... | — |
| (23) Bhangar—II | ... | — |
| (24) Sonarpur | ... | — |
| (25) Budge Budge—II | ... | — |
| (26) Joynagar—I | ... | — |
| (27) Joynagar—II | ... | — |
| (28) Kultali | ... | — |
| (29) Canning—I | ... | 1,00,000 |
| (30) Canning—II | ... | — |

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (31) Mahestala-Metiabruz—I | ... | — |
| (32) Jadavpur-Behala—I | ... | — |
| (33) Habra—I | ... | — |
| (34) Habra—II | ... | — |
| (35) Barasat—II | ... | — |
| (36) Amdanga | ... | — |
| (37) Deganga | ... | — |
| (38) Rajarhat | ... | — |
| (39) Sagar | ... | — |
| (40) Falta | ... | — |
| (41) Magrahat—I | ... | — |
| (42) Magrahat—II | ... | 46,000 |
| (43) Kakdwip | ... | — |
| (44) Diamond Harbour—II | ... | — |
| (45) Mathurapur—II | ... | — |
| (46) Mandirbazar | ... | — |
| (47) Kulpi | ... | — |
| (48) Hingalganj | ... | — |
| (49) Basirhat—I | ... | — |
| (50) Budge Budge—II | ... | — |
| (51) Diamond Harbour—I | ... | — |
| Total | ... | 31,10,285 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Nadia during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Santipur | ... | 1,16,465 |
| (2) Chakda | ... | 87,538 |
| (3) Hanskhali | ... | — |
| (4) Ranaghat—I | ... | 1,07,449 |
| (5) Ranaghat—II | ... | — |
| (6) Haringhat | ... | 1,02,238 |
| (7) Kaliganj | ... | 1,53,474 |
| (8) Krishnaganj | ... | — |
| (9) Karimpur | ... | 72,600 |
| (10) Nakashipara | ... | 24,100 |
| (11) Nabadwip | ... | 54,550 |
| (12) Chapra | ... | 1,19,600 |
| (13) Tehatta—I | ... | — |
| (14) Tehatta—II | ... | 74,497 |
| (15) Krishnagar—I | ... | 2,46,396 |
| (16) Krishnagar—II | ... | 1,33,295 |
| Total | ... | 12,92,202 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in West Dinajpur during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Balurghat | ... | 3,89,755 |
| (2) Tapan | ... | 14,618 |
| (3) Goalpokhor—II | ... | — |
| (4) Hilli | ... | 38,300 |
| (5) Kumarganj | ... | 17,000 |
| (6) Gangarampur | ... | — |
| (7) Islampur | ... | — |
| (8) Banshihari | ... | 2,67,572 |
| (9) Raigunj | ... | — |
| (10) Goalpokhor—I | ... | — |
| (11) Kaliaganj | ... | — |
| (12) Hemtabad | ... | — |
| (13) Itahar | ... | 2,13,692 |
| (14) Kusmundi | ... | 65,200 |
| (15) Karandighi | ... | — |
| (16) Chopra | ... | — |
| Total | ... | 10,06,137 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Malda District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Ratua—I | ... | — |
| (2) Ratua—II | ... | 42,000 |
| (3) Harischandrapur—I | ... | 84,700 |
| (4) Harischandrapur—II | ... | — |
| (5) Kharba—I | ... | — |
| (6) Kharba—II | ... | — |
| (7) Manikchak | ... | 76,500 |
| (8) Gazole | ... | — |
| (9) Habibpur | ... | — |
| (10) Bamangola | ... | — |
| (11) Malda (Old) | ... | 1,50,100 |
| (12) English Bazar | ... | 1,96,892 |
| (13) Kalichak—I | ... | 7,000 |
| (14) Kalichak—II | ... | 1,00,700 |
| (15) Kalichak—III | ... | — |
| (16) Englishbazar Municipality | ... | 48,900 |
| Total | ... | 7,06,792 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Purulia District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| Serial No. and name of Block | | Rs. |
|---|---|---|
| (1) Hera | ... | 1,32,580 |
| (2) Puncha | ... | — |
| (3) Kashipur | ... | 69,052 |
| (4) Santuri | ... | — |
| (5) Purulia—I | ... | 1,22,613 |
| (6) Bagmundi | ... | — |
| (7) Balarampur | ... | 12,114 |
| (8) Manbazar—I | ... | — |
| (9) Bundwan | ... | — |
| (10) Arsha | ... | 4,660 |
| (11) Jhalda—I | ... | 31,658 |
| (12) Jaipur | ... | 20,400 |
| (13) Purulia—II | ... | 12,810 |
| (14) Jhalda—II | ... | 30,000 |
| (15) Raghunathpur—I | ... | 65,000 |
| (16) Raghunathpur—II | ... | — |
| (17) Manbazar—II | ... | — |
| (18) Neturai | ... | — |
| (19) Para | ... | 14,730 |
| (20) Barabazar | ... | 9,080 |
| (21) Purulia Municipality | ... | 1,11,500 |
| Total | ... | 6,36,197 |

**District-wise allotment of Special Employment Programme Funds in Birbhum District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| Serial No. and name of Block | | Rs. |
|---|---|---|
| (1) Bolpur | ... | — |
| (2) Illambazar | ... | 57,000 |
| (3) Murarai—I | ... | — |
| (4) Murarai—II | ... | — |
| (5) Rampurhat—II | ... | — |
| (6) Nalhati—I | ... | — |
| (7) Nalhati—II | ... | — |
| (8) Suri—I | ... | — |
| (9) Suri—II | ... | 20,000 |
| (10) Sainthia | ... | 6,82,400 |
| (11) Mayureswar—I | ... | — |
| (12) Nanoor | ... | 1,00,000 |
| (13) Rajnagar | ... | 34,000 |
| (14) Dubrajpur | ... | — |
| (15) Mayureswar—II | ... | — |
| (16) Rampurhat—I | ... | 1,00,000 |
| (17) Mohammadbazar | ... | — |
| (18) Labpur | ... | 5,00,000 |
| Total | | 14,93,400 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Jalpaiguri during 1972-73**

Serial No., name of Blocks, amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Falakata | ... | — |
| (2) Dhupghuri | ... | — |
| (3) Mal | ... | 15,000 |
| (4) Maynaguri | ... | — |
| (5) Kumargram | ... | — |
| (6) Jalpaiguri | ... | — |
| (7) Kalachini | ... | — |
| (8) Alipurduar—II | ... | — |
| (9) Raiganj | ... | — |
| (10) Ketiali | ... | 12,000 |
| (11) Nagerkota | ... | — |
| (12) Madarihat | ... | — |
| (13) Alipurduar—I | ... | — |
| (14) Jalpaiguri Municipality | ... | 1,94,742 |
| Total | | 2,21,742 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Burdwan District during 1972-73**

Serial No., name of Blocks, amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Mangalkote | ... | 1,77,622 |
| (2) Galsi—I | ... | — |
| (3) Galsi—II | ... | 99,100 |
| (4) Memari—I | ... | 60,000 |
| (5) Burdwan | ... | 32,000 |
| (6) Ausgram—II | ... | 1,14,200 |
| (7) Jamalpur | ... | — |
| (8) Bhatar | ... | — |
| (9) Ausgram—I | ... | 2,00,292 |
| (10) Kanksa | ... | — |
| (11) Memari—II | ... | 1,71,119 |
| (12) Raina—I | ... | — |
| (13) Khandaghosh | ... | 72,806 |
| (14) Purbasthali—I | ... | — |
| (15) Purbasthali—II | ... | — |
| (16) Kalna—I | ... | 2,00,000 |

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (17) Kalna—II | ... | 2,00,000 |
| (18) Monteswar | ... | — |
| (19) Ketugram—I | ... | 2,64,563 |
| (20) Ketugram—II | ... | 84,015 |
| (21) Katwa—I | ... | 1,38,534 |
| (22) Katwa—II | ... | 29,800 |
| (23) Hirapur | ... | — |
| (24) Ondal | ... | — |
| (25) Salanpur | ... | — |
| (26) Barabani | ... | 34,563 |
| (27) Raniganj | ... | — |
| (28) Kulti | ... | — |
| (29) Asansole | ... | — |
| (30) Jamuria—I | ... | — |
| (31) Jamuria—II | ... | — |
| (32) Faridpur-Durgapur | ... | 1,37,000 |
| (33) Raina—II | ... | 1,61,100 |
| Total | | 19,76,714 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Darjeeling during 1972-73**

Serial No., name of Blocks, amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Darjeeling Pulbazar | ... | 1,23,561 |
| (2) Rangli Rangliot | ... | 48,033 |
| (3) Jor Bunglow Sakhipokhari | ... | 93,448 |
| (4) Kalimpong—I | ... | 50,276 |
| (5) Kalimpong—II | ... | 48,036 |
| (6) Garubathan | ... | 42,666 |
| (7) (Siliguri) Siliguri-Nazarbari | ... | — |
| (8) Kharibari, Phashidewa | ... | 23,394 |
| (9) Mirik | ... | 92,597 |
| (10) Kurseong | ... | 3,21,951 |
| Total | | 8,43,962 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Murshidabad District during 1972-73**

Serial No., name of Blocks, amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Berhampore | .. | 2,08,110 |
| (2) Burwan | ... | — |
| (3) Kandi | .. | 68,675 |
| (4) M. Jiaganj | .. | 1,80,644 |
| (5) Khargram | ... | — |
| (6) Domkol | .. | — |
| (7) Jalangi | ... | — |
| (8) Raninagar—I | ... | — |
| (9) Beldanga—I | ... | — |
| (10) Nabagram | ... | — |
| (11) Suti | ... | — |
| (12) Sagar Dighi | .. | 2,60,420 |
| (13) Lalgola | . | — |
| (14) Bharatpur—I | .. | — |
| (15) Bharatpur—II | ... | — |
| (16) Beldanga—II | ... | — |
| (17) Noada | ... | — |
| (18) Hariharpara | | — |
| (19) Raninagar—II | ... | — |
| (20) Bhagwangola—I | .. | — |
| (21) Bhagwangola—II | ... | 2,92,888 |
| (22) Farakka | . | — |
| (23) Samserganj | | — |
| (24) Suti—II | .. | — |
| (25) Raghunathganj—I | . | 1,20,000 |
| (26) Raghunathganj—II | | 1,30,370 |
| (27) Berhampore Municipality | . | 1,34,008 |
| Total | | 13,95,115 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Cooch Behar District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Cooch Behar—I | ... | 58,618 |
| (2) Cooch Behar—II | ... | 55,196 |
| (3) Toofanganj | ... | — |
| (4) Mathabhanga—II | ... | 52,000 |
| (5) Mathabhanga—I | ... | 76,000 |
| (6) Dinhata—I | ... | 78,416 |
| (7) Sitai | ... | 40,000 |
| (8) Sital Kuchi | ... | 60,044 |
| (9) Mechliganj | ... | — |
| (10) Haldibari | ... | 42,300 |
| (11) Dinhata—II | ... | 23,900 |
| Total | | 4,86,474 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Hooghly District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Singur | ... | — |
| (2) Tarakeswar | ... | — |
| (3) Dhaniakhali Polba Daudpur | .. | 3,00,000 |
| (4) Pandua | ... | 2,00,000 |
| (5) Chanditola—I | ... | — |
| (6) Chanditola—II | ... | — |
| (7) Arambag | . | 1,00,000 |
| (8) Goghat | ... | 1,25,000 |
| (9) Haripal | ... | — |
| (10) Balagarh | ... | — |
| (11) Chanditola—I | . | 89,000 |
| (12) Khanakul—I | . | 47,000 |
| (13) Khanakul—II | . | — |
| (14) Pursura | ... | 64,200 |
| (15) Jaugipara | ... | 1,50,000 |
| (16) Sreerampur-Uttarpara | . | — |
| (17) Chinsura-Magra | | — |
| (18) Training Schemes for all the Blocks | ... | 2,38,000 |
| Total | | 13,13,200 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Bankura District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Sonamukhi | ... | 57,750 |
| (2) Patrasayer | ... | 36,680 |
| (3) Kotulpur | ... | 45,000 |
| (4) Indus | | 40,000 |
| (5) Jaypur | ... | 79,798 |
| (6) Vishnupur | ... | — |
| (7) Ranibundh | ... | 1,66,834 |
| (8) Gangajalghati | ... | — |
| (9) Barjora | ... | 40,000 |
| (10) Saltora | | 56,482 |
| (11) Onda | ... | 30,000 |
| (12) Taldangar | ... | — |
| (13) Simlapal | ... | 69,400 |
| (14) Mejhia | ... | 37,461 |
| (15) Raipur—I | ... | 41,000 |
| (16) Raipur—II | . | 2,000 |
| (17) Chhatna | ... | 42,000 |
| (18) Indpur | ... | 3,64,035 |
| (19) Bankura—I | ... | 40,000 |
| (20) Bankura—II | ... | 3,000 |
| (21) Khatra—I | ... | 4,000 |
| (22) Khatra—II | ... | — |
| Total | | 11,55,340 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Midnapore District during 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| Serial No. and name of Blocks | | Rs. |
|---|---|---|
| (1) Jhargram | .. | 45,864 |
| (2) Binpur—I | ... | — |
| (3) Binpur—II | . | 80,000 |
| (4) Jambani | ... | — |
| (5) Nayagram | ... | — |
| (6) Sankrail | .. | — |
| (7) Gopiballavpur—I | ... | — |
| (8) Gopiballavpur—II | .. | — |
| (9) Potaspur | .. | — |
| (10) Khejuri | .. | — |
| (11) Bhagwanpur—I | ... | — |
| (12) Bhagwanpur—II | | 80,000 |
| (13) Ramnagar—I | ... | — |
| (14) Ramnagar—II | ... | — |
| (15) Egra—I | . | 80,000 |
| (16) Egra—II | . | — |
| (17) Contai—I | ... | 1,22,200 |
| (18) Contai—II | | |
| (19) Contai—III | ... | — |
| (20) Tamluk—I | ... | — |
| (21) Tamluk—II | . | — |
| (22) Panskura—I | ... | — |
| (23) Panskura—II | ... | — |
| (24) Moyna | . | — |
| (25) Mahishadal—I | ... | — |
| (26) Mahishadal—II | .. | — |
| (27) Nandigram—I | .. | — |
| (28) Nandigram—II | .. | — |
| (29) Nandigram—III | ... | — |
| (30) Sutahata—I | ... | 80,000 |
| (31) Sutahata—II | .. | — |
| (32) Debra | ... | — |
| (33) Pingla | ... | — |
| (34) Keshiary | ... | 94,100 |
| (35) Dantan—I | ... | — |
| (36) Dantan—II | ... | — |
| (37) Narayangarh | ... | — |

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (38) Mohanpur | ... | 1,43,510 |
| (39) Salboni | ... | 1,08,000 |
| (40) Keshpur | ... | — |
| (41) Garbeta—I | ... | — |
| (42) Garbeta—II | ... | 80,000 |
| (43) Garbeta—III | ... | 90,000 |
| (44) Midnapur | ... | 2,53,854 |
| (45) Sabang | ... | — |
| (46) Kharagpur—I | ... | 80,000 |
| (47) Kharagpur—II | ... | — |
| (48) Chandrakona—I | ... | 90,000 |
| (49) Chandrakona—II | ... | — |
| (50) Ghatal | ... | — |
| (51) Daspur—I | ... | — |
| (52) Daspur—II | .. | 99,120 |
| Total | | 15,26,648 |

**Block-wise allotment of Special Employment Programme Funds in Howrah District in 1972-73**

Serial No., name of Blocks and amount allotted under S.E.P. in 1972-73

| | | Rs. |
|---|---|---|
| (1) Shyampur—I | ... | — |
| (2) Shyampur—II | ... | 1,30,000 |
| (3) Bagnan—I | ... | 70,000 |
| (4) Bagnan—II | ... | 7,70,000 |
| (5) Uluberia—I | ... | — |
| (6) Uluberia—II | ... | — |
| (7) Uday Narayanpur | ... | — |
| (8) Amta—I | ... | — |
| (9) Amta—II | ... | — |
| (10) Domjur | ... | — |
| (11) Jagatballavpur | ... | — |
| (12) Bally Jagalla | ... | — |
| (13) Sankrail | ... | — |
| (14) Panchla | ... | — |
| Total | | 9,70,000 |

**শ্রীআবদ্ল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, পশ্চিমবাংলায় যে সমস্ত ব্লক আছে তার প্রত্যেকটিতে এই স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী কাজ করা সম্ভব হয়েছে কিনা?

**শ্রীশংকর ঘোষ:** আমরা একটা হিসাব টেবিলে দিয়েছি, বেশীরভাগ ব্লকে কাজ করা হয়েছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** যেখানে হয় নি সেখানে না হবার একটি মাত্র কারণ কি সেখানকার সরকারী কর্তৃপক্ষ যাঁরা আছেন, তাঁরা ঠিক সময়মত স্কীম তৈরি করে দেন নি?

**শ্রীশংকর ঘোষ:** আমি এ বিষয়ে অনেক মিটিং করেছি। প্রত্যেক জেলায় একটা টাকা ধরে দেওয়া হয়েছে এবং যাতে ঠিকমত বণ্টন হয় সে ব্যবস্থাও করা হয়েছে। আমি যখন জেলায় জেলায় গিয়েছিলাম যে ব্লকে পাই নি সেখানের জন্য এসে আরো কিছু টাকা স্যাংসন করে দিয়েছি। এ বছরের কাজ মার্চের মধ্যে শেষ হয়ে যাবে। যেখানে কাজ হয় নি আগামী বছর সেই জায়গায় যাতে অগ্রাধিকার পায় সেটা দেখবো।

**শ্রীতুহিনকুমার সামন্ত:** বিভিন্ন ব্লকে যে সমস্ত অফিসারদের উপর এই স্কীম তৈরি করার ভার দেওয়া হয় আমরা দেখেছি সেই সমস্ত অফিসাররা সেইসব স্কীম ভুল করে সরকারী দপ্তরে পাঠান, ফলে সেগুলি ক্যান্সেল হয়ে যায়। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, যে সমস্ত অফিসার এই সমস্ত জনহিতকর কার্য বিরোধী কার্য করবেন তাদের সাসপেন্ড করার ব্যবস্থা গ্রহণ করা হবে কি?

**শ্রীশংকর ঘোষ:** মাননীয় সদস্য যেকথা বললেন তাতে বলতে পারি যে, আমরা যে সমস্ত স্কীম দিয়েছি তার প্রত্যেকটি স্কীম কার্যকর হয়েছে। আমরা যখন জেলায় জেলায় এম এল এ ও ডিস্ট্রিক্ট অফিসারদের সঙ্গে মিটিং করেছিলাম তখন তাঁদের বলেছিলাম যে বলুন এই স্কীম কার্যকর করা যাবে কিনা, টাকা ঠিকমত খরচ করা যাবে কিনা, সমস্ত দায়িত্ব আপনাদের নিতে হবে এবং একথাও বলেছিলাম যদি না ৩১শে মার্চের মধ্যে খরচ করতে পারেন, তা হলে বলুন আমরা এই টাকাটা অন্য খাতে দিয়ে দেব। তাঁরা সবাই বলেছিলেন যে না, টাকা ঠিকমত খরচ করতে পারবো এবং সেজন্য ক্যান্সেল করার দরকার হয় নি।

**শ্রীতুহিনকুমার সামন্ত:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, বর্ধমান জেলার কোন্ কোন্ ব্লকের স্কীম ক্যান্সেল হয়েছে এবং যেখানে টাকা দেওয়া হয়েছে সেখানে আর টাকা দেওয়া হবে কিনা?

**শ্রীশংকর ঘোষ:** বর্ধমান জেলাতে যখন আমরা মিটিং করেছিলাম তখন আমরা প্রত্যেককে জিজ্ঞাসা করেছিলাম আপনারা বলুন টাকা খরচ করতে পারবেন কিনা? যদি না পারেন তা হলে আমরা বর্ধমানের অন্য জায়গায় টাকা দিয়ে দেব। সেই মিটিং-এ ডিস্ট্রিক্ট অফিসার, এম এল এ, মিউনিসিপ্যালিটির লোকেরা ইত্যাদি মিলে প্রায় ৬০।৭০ জন লোক ছিলেন, তাঁরা বলেছিলেন যে টাকা দেওয়া হয়েছে তা আমরা খরচ করতে পারবো।

**শ্রীআবদ্ল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, জলঙ্গী ব্লকের মঞ্জুরীকৃত আড়াই লক্ষ টাকা ফিরিয়ে নেবার কারণ কি সরকারী কর্তৃপক্ষের অবহেলা?

**শ্রীশংকর ঘোষ:** মাননীয় সদস্য মহাশয়ের স্মরণ থাকতে পারে যে, গত বছর এই স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীমে এই সরকার আসার আগে এক পয়সাও খরচ করা সম্ভব হয় নি, সমস্ত টাকা কেন্দ্রে ফেরত চলে গিয়েছিল। আমরা এবারে প্রত্যেক ব্লকে টাকা দিয়ে বলেছি ঠিক সময়মত খরচ করতে পারবেন কিনা বলুন যদি না পারেন আমরা অন্য জায়গায় টাকা দিয়ে দেব। এক পয়সা কেন্দ্রে ফেরত চলে যাবে, এটা হতেই পারে না।

**শ্রীশরৎচন্দ্র দাস:** মাননীয় মন্ত্রিমহাশয় যথেষ্ট সতর্কতা অবলম্বন করেছেন যাতে ৩১শে মার্চের মধ্যে দেয় টাকা সংশ্লিষ্ট অফিসাররা খরচ করেন। আমার জিজ্ঞাস্য, মন্ত্রিমহাশয়ের কাছে এই টাকা যদি না খরচ করতে পারেন, তা হলে সেই অফিসারদের ইনেফিসিয়েন্ট হিসাবে আপনি ধরবেন কিনা?

**শ্রীশংকর ঘোষ:** যে অফিসার খরচ করতে পারবে না তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। আমি মিটিং-এ বলেছি এবং প্রত্যেক ব্লক ডেভেলপমেন্ট অফিসারকে জিজ্ঞাসা করেছি যে, তাঁরা খরচ করতে পারবেন কিনা? তাঁরা বলেছেন হ্যাঁ, পারবো। তারপর যদি কেউ অজুহাত দেখান, তা হলে সেটা গ্রহণযোগ্য হবে না।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিক:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম-এ যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে অধিকাংশ অশিক্ষিত বেকার যুবকদের জন্য। কিন্তু শিক্ষিত বেকার যুবকদের নিয়ে কোন পরিকল্পনার কথা সরকার চিন্তা করছেন কি?

**শ্রীশংকর ঘোষ:** মাননীয় সদস্য জানেন যে, বর্ধমানে একটা মিটিং আমরা করেছি এবং এই স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম-এ প্রায় সাড়ে ছয় হাজার লোককে কাজ দেওয়া হয়েছে। আমি প্রত্যেক জেলায় বলেছি, এই বছর এবং আগামী বছর যাতে এই স্কীম বিশেষ করে শিক্ষিত লোকদের কাজ দেওয়া যায় তার জন্য চেণ্টা করছি। বীরভূম জেলার একটা জায়গায় চার হাজার ছেলেকে কাজ দেওয়া হয়েছে এবং তারা কাজ করছে। তার মধ্যে ৬১২ জন শিক্ষিত যুবক, গ্রাজুয়েট, এরা কাজ করছেন। সেখানকার প্রেসিডেন্ট, সেক্রেটারী তারা ছেলেদের নিয়ে কাজ করছেন, কংগ্রেস, ছাত্র পরিষদ, সাধারণ সংস্থার শিক্ষিত ছেলেরা কাজ করছেন এবং এই ময়ূরাক্ষী বাঁধ তারা তৈরি করেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, ৩১এ মার্চের মধ্যে যদি কোন ব্লক বা জেলা যদি টাকা খরচ করতে না পারে, তা হলে সেই টাকা তুলে নেওয়া হবে। আজকে ৫ই মার্চ। আমার প্রশ্ন হচ্ছে মন্ত্রিমহাশয়ের কাছে, যে আমার ব্লকে কি করে ফেব্রুয়ারি মাসে বোঝা গেল যে, এরা কাজ করতে পারবে না, যার জন্য সেখানে কোন টাকার প্রয়োজন নেই। কয়েক লক্ষ টকা ঐ ব্লক থেকে তুলে নেওয়া হল, সেটার কারণ কি, কাজের প্রয়োজন নেই বলে, না সরকারী অফিসারের অভাবে না সরকারী কর্মচারীদের কাজের প্রতি শৈথিল্যতা হেতু এটা করা হল, জানাবেন কি?

**শ্রীশংকর ঘোষ:** শুধু আপনার ব্লক বলে নয়। আমি প্রত্যেক ব্লকে বলেছি, যারা বলেছে কাজ করতে পারবো না, সেখান থেকে আমরা টাকা তুলে নিচ্ছি। আপনার ব্লকে যদি বিশেষভাবে কোন প্রবলেম থাকে এবং কাজের দরকার হয়, তা হলে আমার কাছে আসুন আমি ব্যবস্থা করবো।

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন বর্ধমান জেলার যে সমস্ত ব্লকে যে টাকা স্যাংসন হয়েছিল কাজ করতে গিয়ে সেই টাকা শেষ হওয়ার ফলে সেখানে কাজ বন্ধ হয়ে আছে। সেখানে অতিরিক্ত টাকা বর্ধমান জেলার বাইরে থেকে এনে দেবার চেণ্টা করবেন কি?

**শ্রীশংকর ঘোষ:** এই স্কীম প্রত্যেক ডিস্ট্রিক্ট থেকে এসেছিল। প্রত্যেকে বলেছিলেন কত টাকা লাগবে এবং সেই অনুসারে টাকা স্যাংসন করা হয়েছে। বর্ধমান জেলায় ১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত ৩ লক্ষ ৩০ হাজার টাকা খরচ হয়েছিল। আরো ফেব্রুয়ারি পর্যন্ত ৫ লক্ষ টাকা খরচ করেছে। আমার কাছে আর কোন আবেদন আসে নি। যদি আসে, তা হলে বিবেচনা করে দেখবো।

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই টাকা বন্টনের ব্যাপারে দেখা যাচ্ছে, যে কাজ গ্রহণ করা হচ্ছে—কোন কোন জেলার কম এবং কোন কোন জেলায় বেশী। এই যে কম এবং বেশী এটা কি জনসংখ্যার ভিত্তিতে না অভাবজনিত ভিত্তিতে?

**শ্রীশংকর ঘোষঃ** প্রধানতঃ ছিল, অর্থাৎ প্রাইমারি কন্ডিসান ছিল পপুলেশন-এর ভিত্তিতে।

**শ্রীআনন্দগোপাল মুখার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জেলা পর্যায়ে খবর নিয়ে দেখবেন যে, বিশেষ করে বর্ধমান জেলায় টাকা শেষ হয়ে গেছে। সেখানকার অফিসাররা কাজ বন্ধ রেখে ব্লক থেকে টাকা চেয়েছে। তারা টাকার অভাবে কাজ বন্ধ আছে। কাজেই তারা টাকা পেয়ে যাতে কাজ আরম্ভ করতে পারে এই স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম-এ এটা তদন্ত করে দেখবেন কি?

**শ্রীশংকর ঘোষঃ** আমরা যে টাকা স্যাংসন করেছি সেই টাকা খরচ করার পরে আরো যদি টাকা দরকার হয়, তা হলে সেটা অন্য কথা। আমাকে ইন্সট্যান্স দেখিয়ে বলুন, তা হলে আমি ইমিডিয়েটলি ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, বর্ধমান জেলা থেকে ৩১ লক্ষ টাকার পরিকল্পনা দেওয়া হয়েছিল কিন্তু সরকার মাত্র ১৯ লক্ষ টাকা মঞ্জুর করেছিলেন। সেজন্য বাকী টাকাটা দেবার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা?

**শ্রীশংকর ঘোষঃ** প্রত্যেক জেলা থেকে তাদের যা প্রয়োজন পপুলেশন-এর ভিত্তিতে তার থেকে বেশী টাকার আবেদন এসেছিল। কাজেই আমাদের যে টাকা আছে সেটা আমাদের প্রুনিং করতে হয়েছে। এটা শুধু বর্ধমান জেলার ক্ষেত্রেই নয়, সব জেলার ক্ষেত্রেই এটা করতে হয়েছে।

## Held over Starred Questions
## (to which oral answers were given)

[2-00—2-10 p.m.]

### ব্লকওয়ারী নূতন টিউবওয়েল

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২।) **শ্রীশিশিরকুমার সেনঃ** স্বাস্থ্য (গ্রামীণ জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত ১৯৭১ সালে নূতন কোয়ালিশন সরকারের সময়ে প্রতি ব্লকে ১০টি করিয়া নূতন টিউবওয়েল মঞ্জুর করা হইয়াছিল;

(খ) অবগত থাকিলে, মঞ্জুরীকৃত ঐ টিউবওয়েলগুলি বসানো হইয়াছে কিনা এবং না হইয়া থাকিলে, তাহার কারণ কি, এবং

(গ) হাওড়া জিলায় শ্যামপুর থানায় কুর্চিবেড়িয়া, বারগ্রাম ও খাড়ুবেড়িয়া প্রভৃতি স্থানে মঞ্জুরীকৃত টিউবওয়েলগুলি বসাইবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** (ক) হ্যাঁ।

(খ) ১,৫৭৪টি জল সরবরাহ প্রকল্প নির্মাণ করা হইয়াছে। ১,৬৯৬টি বাকী আছে। নিম্নোক্ত কারণের জন্য ঐগুলি সম্পন্ন করা সম্ভব হয় নাইঃ

(১) পূর্ববঙ্গ হইতে আগত এক কোটি শরণার্থীদের জন্য জল সরবরাহ ও স্যানিটেশন-এর কাজে পাবলিক হেল্থ ইঞ্জিনীয়ারিং-এর সমস্ত কর্মী নিযুক্ত থাকায়;

(২) ১৯৭২ সালে খরা পরিস্থিতি মোকাবিলার জন্য জল উৎস নির্মাণ ও মেরামত কাজে ঐ সংস্থার সমস্ত কর্মী নিয়োজিত হওয়ায়; এবং

(৩) কোনও কোনও জায়গায় সাইট সিলেকসান হয় নাই।

(গ) শ্যামপুর থানার বারগ্রাম গ্রামে নলকূপ খননের কাজ সম্পূর্ণ হইয়াছে। কুড়চিবেড়িয়া ও খাড়ুবেড়িয়া গ্রামের নলকূপ খননের কাজ ভারপ্রাপ্ত কন্ট্রাকটরের গাফিলতির জন্য আকস্মিক-ভাবে বন্ধ ছিল এবং পরে বর্ষা আরম্ভ হওয়ায় উক্ত কাজগুলি সমাপ্ত করা যায় নাই। বর্তমানে এই কাজগুলি চলিতেছে।

**শ্রীশিশিরকুমার সেনঃ** (গ) প্রশ্নের উত্তরে আপনি বলেছেন, বারগ্রামে টিউবওয়েল হয়ে গেছে, কিন্তু গত কাল পর্যন্ত আমার কাছে খবর আছে সেখানে টিউবওয়েল হয় নি। যে রিপোর্ট সাবমিট করা হয়েছে সেই সম্পর্কে আমার সন্দেহ আছে। খাড়ুবেড়িয়ায় যে টিউবওয়েলগুলো কন্ট্রাকটরদের গাফিলতির জন্য হচ্ছে না, আমি জানি বিশেষ করে হাওড়া জেলায় ২৫০টি টিউব-ওয়েলের জন্য একজন মাত্র কন্ট্রাকটরকে দেবার ফলে ঐ টিউবওয়েলগুলো করতে পারছে না। সুতরাং সেই কন্ট্রাকটরকে বাতিল করে নূতন কোন কন্ট্রাকটরকে দিয়ে কাজ করাবার ব্যবস্থা করবেন কি? এবং কতদিনের মধ্যে হবে জানাবেন কি?

**শ্রীআবদুস সাত্তারঃ** যে কন্ট্রাকটরকে ভার দেওয়া হয়েছে, সময়মত যদি সে না করতে পারে তাকে বাদ দেওয়া হবে। মাননীয় সদস্য যদি এই বিষয়ে আমাকে নিজে আলাদাভাবে বলেন, তা হলে ক্যানসেল করার ব্যবস্থা করা হবে।

**শ্রীগঙ্গাধর প্রামাণিকঃ** এই যে ভুল তথ্য দেওয়া হয়েছে, সেই সম্পর্কে মন্ত্রিমহাশয়ের একটু জানা উচিত, এই টিউবওয়েল সম্পর্কে নানারকম ভুল তথ্য আপনার অফিসাররা দিচ্ছেন। এই সম্বন্ধে ডিটেলস এনকোয়ারি করুন এবং তা কবে আসল তথ্য কি সেটা জানান।

**শ্রীআবদুস সাত্তারঃ** মাননীয় সদস্য যাঁরা মনে করছেন, ডিপার্টমেন্ট থেকে ভুল তথ্য দেওয়া হচ্ছে। তাঁরা যখন বলছেন যে, ভুল তথ্য দেওয়া হয়েছে, এই বিষয়ে তাঁরা যদি লিখিতভাবে আমাকে দেন, তা হলে আমি এনকোয়ারি করার ব্যবস্থা করবো। কারণ যে তথ্য আমি এখানে দিচ্ছি, সেটা আমাদের জেলা থেকে আনতে হয়, আমরা সরজমিনে যাই না। যদি দেখা যায় ভুল তথ্য দেওয়া হয়েছে, তা হলে নিশ্চয়ই তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীশিশিরকুমার সেনঃ** আমি ঐ কন্ট্রাকটরের সঙ্গে ব্যক্তিগতভাবে যোগাযোগ করে জেনেছি যে, টিউবওয়েল করবার জন্য তার খরচ বাবত যে টাকা সে চেয়েছে তা আজ পর্যন্ত তাকে না দেওয়ার জন্য সে সমস্ত পাইপ ইত্যাদি রেখে দিয়েছে, কাজ করছে না, এই সম্পর্কে কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রীআবদুস সাত্তারঃ** আপনি লিখিতভাবে দিন, আমি নিশ্চয়ই ব্যবস্থা গ্রহণ করবো।

## STARRED QUESTIONS

### (to which written answers were laid on the Table)

#### পানীয় জল সরবরাহে নলকূপ

*৩৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭।) **শ্রীসুধীরচন্দ্র দাস ঃ** স্বাস্থ্য (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) প্রতি ব্লকে ৩৫টি হিসাবে পানীয় জল সরবরাহের জন্য নলকূপ বসাইবার যে নির্দেশ দেওয়া হইয়াছিল সেই নির্দেশ অনুযায়ী প্রতিটি ব্লকে নলকূপ বসানোর কাজ শেষ হইয়াছে কিনা;

(খ) শেষ হইয়া না থাকিলে, কোন্ কোন্ ব্লকে নলকূপ বসানোর কাজ শেষ হইয়াছে এবং কোন্ কোন্ ব্লকে হয় নাই;

(গ) কাজ শেষ না হইবার কারণ কি;

(ঘ) সরকার কি অবগত আছেন যে, কোন্ কোন্ ব্লকে নির্দিষ্ট টাকা ও পাইপের মধ্যে ৩৫টির বেশী নলকূপ বসানো হইয়াছে;

(ঙ) অবগত থাকিলে, তাহার সংখ্যা কত তাহা জানাইবেন কি; এবং

(চ) প্রতিটি ব্লকে ঐ ৩৫টি নলকূপ বসাইবার জন্য কত টাকা ও কত ফুটের পাইপ বরাদ্দ ছিল?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) অধিকাংশ ব্লকেই কাজ শেষ হইয়াছে এবং কয়েকটি ব্লকে কাজ সামান্য বাকি আছে।

(খ) এই সম্পর্কে একটি বিবরণী লাইব্রেরী টেবিলে উপস্থাপিত হইল।

(গ) বর্ষা আসিয়া যাওয়ায় কিছু জায়গায় বিশেষ করিয়া যেখানে ইঁদারা খনন করার কাজ নেওয়া হইয়াছে, কাজে বিলম্ব হইয়াছে।

(ঘ) হ্যাঁ।

(ঙ) উপরে উল্লিখিত বিবরণী দ্রষ্টব্য।

(চ) সমস্ত জেলায় বরাদ্দকৃত টাকার পরিমাণ ১৬৮ লক্ষ টাকা ও পাইপের পরিমাণ ৩২,৫৮,৭৭০ ফুট।

### কৃষিকার্যে কেন্দ্রীয় সাহায্য

*৩৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮।) **ডাঃ মহম্মদ একামুল হক বিশ্বাসঃ** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৭২-৭৩ সালের এ পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের নিকট হতে কৃষিকার্যে সহায়তার জন্য মোট কত টাকা পেয়েছেন এবং

(খ) উক্ত টাকা—ঋণ অথবা অনুদান কি হিসাবে পেয়েছেন?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ২১ কোটি ৮৩ লক্ষ ৩৭ হাজার।

(খ) ১৭ কোটি ৫০ লক্ষ টাকা ঋণ এবং ৪ কোটি ৩৩ লক্ষ ৩৭ হাজার টাকা অনুদান হিসাবে উক্ত সাহায্য পাওয়া গিয়াছে।

### দারিদ্র দূরীকরণ

*৩৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮০।) **ডাঃ ওমর আলিঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারীমতে দারিদ্র্যের সংজ্ঞা কি,

(খ) ঐ সংজ্ঞা অনুযায়ী পশ্চিমবাংলায় দরিদ্র জনসংখ্যা কত; এবং

(গ) দারিদ্র্য দূরীকরণের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) যোজনা কমিশনের নির্ধারণ অনুযায়ী, ১৯৬০-৬১ সালের মূল্যস্তরে প্রতি মাসে মাথাপিছু ২০ টাকা ব্যয়কেই বাঞ্ছনীয় ন্যূনতম ভোগের মান বলে গণ্য করা হয়েছে। ১৯৭২-৭৩ সালের মূল্যস্তরে ঐ ব্যয়ের পরিমাণ ৪০ টাকার মত বলে হিসাব করা হয়েছে।

হিসাবপত্র থেকে দেখানো যেতে পারে যে, পশ্চিমবঙ্গের শতকরা ৭০ ভাগ লোকের ব্যয়স্তর বৎসরে ৪৪৫ টাকার কম হবে এবং এই টাকা বাৎসরিক ৪৮০ টাকার দারিদ্র্যসূচক ব্যয়াংকের নীচে।

(খ) ঐ সংজ্ঞা অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যার শতকরা ৭০ ভাগ অর্থাৎ আনুমানিক ৩ কোটি অধিবাসী দরিদ্র।

(গ) কৃষি, শিল্প ইত্যাদির ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির জন্য সরকার একাধিক কর্মপ্রকল্প গ্রহণ করেছেন। সরকারী বণ্টন ব্যবস্থা অনুসারে খাদ্যশস্য এবং খাদ্যশস্য ভিন্ন অন্য কয়েকটি অত্যাবশ্যক পণ্য বণ্টনের বন্দোবস্ত করা হয়েছে। সামাজিক তথা অর্থনৈতিক উন্নয়নের জন্য যে অর্থের বরাদ্দ করা হয় তা চলতি বৎসর এবং আগামী আর্থিক বৎসরের জন্য বহুলাংশে বাড়িয়ে দেওয়া হয়েছে।

উন্নয়ন প্রকল্পগুলিতে বিনিয়োগ বৃদ্ধি পাইলে ঐগুলির রূপায়ণ ত্বরান্বিত হইবে এবং তাহার ফলে দেশের সামগ্রিক আর্থিক অবস্থার উন্নতি আশা করা যায়। যাহার ফলে দেশের দরিদ্র জনসাধারণের অবস্থার উন্নতিতে সাহায্য করিবে। দারিদ্র্য দূরীকরণের প্রকৃষ্ট উপায় কর্মসংস্থান। কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তায় এই উদ্দেশ্যে রাজ্যে অনেকগুলি বিশেষ কর্মসংস্থান প্রকল্প চালু করা হইয়াছে। পঞ্চম পরিকল্পনায় রাজ্যের বিভিন্ন উন্নয়ন প্রকল্পগুলিকে অধিকতর কর্মবিনিয়োগমূলক করার জন্য সরকার সচেষ্ট।

**সাহেবনগর ও হাতীশালা মৌজায় রিভার পাম্প**

***৩৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬।) **শ্রীসুনীলমোহন ঘোষ (মৌলিক):** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বড়ঞা থানায় সাহেবনগর মৌজায় ও হাতীশালা মৌজায় যে দুইটি রিভার পাম্প আছে তাহাতে প্রয়োজনীয় সংখ্যক মেসিন আছে কিনা এবং না থাকিলে, তাহার কারণ কি;

(খ) উক্ত মেসিন-এর পাইপলাইন-এর কাজ সম্পূর্ণ হইয়াছে কিনা;

(গ) সরকার কি অবগত আছেন যে, উক্ত পাইপলাইন-এর ভিতরে কাদামাটি ঢুকিয়া পাইপ বন্ধ হইয়া যাইতেছে; এবং

(ঘ) অবগত থাকিলে, ঐ পাইপলাইন-এর কাজ সম্পূর্ণ করার ও ভিতরের কাদামাটি পরিষ্কার করার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বারোয়াঁ থানায় সাহেবনগর ও হাতীশালা মৌজাবস্থিত নদী সেচ প্রকল্পের প্রত্যেকটিতে দুইটি করিয়া উচ্চ অশ্বশক্তিযুক্ত ডিজেল মেসিন আছে। সরকার এই প্রকল্প দুইটিতে দুইটি করিয়া মেসিন বসানোর ব্যয় বরাদ্দ মঞ্জুর করিয়াছিলেন এবং সেই অনুসারে মেসিন বসানো হইয়াছে। বর্তমানে যতটুকু জমিতে জল দেওয়া প্রয়োজন হইতেছে তাহার পক্ষে দুইটি মেসিনই যথেষ্ট।

(খ) না।

(গ) হ্যাঁ।

(ঘ) ১৯৭১-৭২ সালের ভয়াবহ বন্যায় পাইপ লাইনের কাজ অর্ধ সমাপ্ত অবস্থায় ফেলিয়া রাখিতে হয় এবং এই বন্যায় অর্ধ সমাপ্ত পাইপ লাইনটি প্রচণ্ড ক্ষতিগ্রস্ত হইয়া পড়ে। সেই ক্ষতিগ্রস্ত পাইপ লাইন মেরামতির জন্য এবং অসম্পূর্ণ কাজ সম্পূর্ণ করিবার জন্য ঠিকাদার সাহেবনগরে কাজ আরম্ভ করিয়াছে। এখানকার কাজ শেষ হইলেই হাতীশালা প্রকল্পের কাজে ঐ ঠিকাদারকে নিযুক্ত করা হইবে। পাইপ লাইনের কাজ সম্পূর্ণ করিবার জন্য এবং ক্ষতিগ্রস্ত পাইপ লাইনের সংস্কার করিবার জন্য সর্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

### কালিম্পং শহরে পানীয় জল সরবরাহ

*৩৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তি:** স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) কালিম্পং শহরে পানীয় জল সরবরাহের দায়িত্ব কোন সংস্থার উপর রহিয়াছে; এবং

(খ) শহরে যে জল সরবরাহ করা হয় তাহার বিশুদ্ধতা সম্পর্কে সরকারের কোন পরীক্ষার ব্যবস্থা আছে কি এবং থাকিলে, তাহা কি?

**স্বাস্থ্য (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) কালিম্পং শহরে জলসরবরাহের দায়িত্ব পাবলিক হেল্থ ইঞ্জিনীয়ারিং ডাইরেকটরেট-এর উপর ন্যস্ত।

(খ) জলের বিশুদ্ধতা পরীক্ষা করার বন্দোবস্ত জেলার সরকারী রসায়নাগারগুলিতে আছে। দার্জিলিং জেলার রসায়নাগারটি দার্জিলিং শহরে অবস্থিত।

### উচ্চফলনশীল চাষের জন্য গভীর নলকূপ

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০।) **শ্রীগণেশ হাটুই:** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) ইহা কি সত্য যে হুগলী জেলার গোঘাটপাড়া থানায় উচ্চফলনশীল চাষের ব্যাপক প্রসারে এবং জলের চাহিদা পূরণের জন্য "গভীর নলকূপ" বসানোর জন্য সরকার পরিকল্পনা করিয়াছেন, এবং

(খ) সত্য হইলে, মোট কয়টি নলকূপ বসানো হইবে এবং তাহার কাজ কবে নাগাদ শুরু হইবে?

**কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

### গ্রামীণ কর্মসংস্থান

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৫।) **শ্রীসরোজ রায়:** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (কৃষি) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) পশ্চিমবঙ্গে গ্রামীণ কর্মসংস্থানের জন্য কেন্দ্রীয় সরকার ১৯৭২-৭৩ সালে কত টাকা বরাদ্দ করিয়াছিল, এবং

(খ) এই টাকার মধ্যে কত টাকা জানুয়ারী, ১৯৭৩ পর্যন্ত খরচ করা হইয়াছে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) ২,৯৯,০০,০০০ টাকা।

(খ) ১,৮৬,৪৮,০০০ টাকা।

### মেদিনীপুর জেলায় এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রীসুধীরচন্দ্র দাস:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭২-৭৩ সালে মেদিনীপুর জেলার কোন্ কোন্ ব্লকে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে কি কি কাজের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে;

(খ) ঐ কাজগুলি বর্তমানে কোন্ কোন্ স্থানে চালু হইয়াছে; এবং

(গ) ঐ পরিকল্পনায় পুষ্করিণী খননে শ্রমিকের সংখ্যা ও মজুরীর হার বৃদ্ধি সম্পর্কে সরকার বিবেচনা করিতেছেন কিনা এবং করিয়া থাকিলে, তাহার বিবরণ দিবেন কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সংযোজিত তালিকা দ্রষ্টব্য।

(খ) তালিকায় উল্লিখিত সকল ব্লকেই কাজ চালু হইয়াছে।

(গ) প্রয়োজন হলে শ্রমিক সংখ্যা বৃদ্ধি করা হবে। মজুরীর হার বৃদ্ধি সম্পর্কে সরকার বিবেচনা করিতেছেন না।

*Statement referred to in reply to (KA) of starred question No. *361*

**Statement showing blockwise allotment of funds under Special Employment Programme for 1972-73**

| Sl. No. | Names of Schemes | Name of Blocks | Allotment placed during 1972-73 |
|---|---|---|---|
| | | | Rs. |
| (1) | Improvement of kutcha village road from Khomasuli to Andaharia and Harihàrpur | Kharagpur-I | 80,000 |
| (2) | Improvement of kutcha village road from Ramchandrapur to Khasiagola Hospital. | Egra-I | 80,000 |
| (3) | Improvement of kutcha village road from Chankasole to Madanpur via Dhorasole and Gagendanga | Garhbeta-II | 80,000 |
| (4) | Improvement of kutcha village road from Sutahata to Horekhali. | Sutahata-I | 80,000 |
| (5) | Improvement of kutcha village road from Himadpur to Nikanbag. | Chandrakona-I | 90,000 |
| (6) | Improvement of kutcha village road from Mohonpur to Ramchak via Kamalpurhat | Daspur-II | 99,120 |
| (7) | Improvement of kutcha village road from Belpahari to Baistampur | Binpur-II | 80,000 |
| (8) | Improvement of kutcha village road from Jamuniasole to Raskundu | Garhbeta-III | 90,000 |
| (9) | Improvement of Mohonpur-Santoshpur Road via Adalpur and Sialsai | Mohonpur | 1,43,510 |
| (10) | Improvement of Benchapri to Jaypur Road via Pirrakhuli | Salboni | 1,08,000 |
| (11) | Improvement of Panchkhuri to Khaldangri Road | Midnapore | 1,10,809 |
| (12) | Enviornmental improvement including mosquito control | Midnapore | 1,43,045 |
| (13) | Improvement and strengthening of the marginal embankment of Garania Khal. | Bhagwanpur-II | 80,000 |
| (14) | Improvement of Mechera derelict tank on khas plot No 253, mauza Banda in Jhargram P.S. | Khargram | 45,864 |
| (15) | Re-excavation of vested tanks (water areas) at Mirjapur, Uttarkadna, Kalikapur and Basantia Mauzas. | Contai-II | 43,600 |
| (16) | Re-excavation of vested tanks at Gopinathpur, Haripur, Badalpur and Kesramal mauzas. | Contai-I | 78,600 |
| (17) | Re-excavation of Paduna (Chakulia) Tank at mauza Panchiar, J.L No 195, plot Nos. 1123 and 1125. | Keshiary | 94,100 |
| | | Total | 15,26,648 |

## পশুচিকিৎসালয়

***৩৬২।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮।) **শ্রীমহম্মদ সাফিউল্লা:** পশুপালন এবং পশু-চিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারের পরিচালনাধীন পশুচিকিৎসালয়ে কোন্ কোন্ জাতের পশুর কি ধরনের চিকিৎসার ব্যবস্থা আছে;

(খ) উক্ত চিকিৎসালয়গুলিতে সমস্ত গৃহপালিত পশুপক্ষীর চিকিৎসার ব্যবস্থা আছে কিনা; এবং

(গ) কোন্ কোন্ জেলায় বর্তমানে কতগুলি পশুচিকিৎসাকেন্দ্র আছে?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) সরকারী পশুচিকিৎসা হাসপাতাল-গুলিতে গরু, মহিষ, ছাগল, ভেড়া, কুকুর, হাঁস, মুরগি ইত্যাদি সকল প্রকার গৃহপালিত পশুপক্ষীর আবাসিক এবং বহির্বিভাগীয় চিকিৎসার ব্যবস্থা আছে।

**(খ)** হ্যাঁ, আছে।

**(গ) সংশ্লিষ্ট** তালিকায় প্রতি জেলায় বিভিন্ন প্রকার পশুচিকিৎসা কেন্দ্রের **সংখ্যা উল্লেখ** করা **হইল।**

*Statement referred to in reply to (Ga) of starred question No. *362*

| জেলার নাম | হাসপাতাল | পশু চিকিৎসাকেন্দ্র | পশুচিকিৎসা সাহায্যকেন্দ্র |
|---|---|---|---|
| (১) বাঁকুড়া | ২ | ২২ | ৩১ |
| (২) বীরভূম | ৩ | ১৯ | ১৯ |
| (৩) বর্ধমান | ৭ | ৩৩ | ৪৪ |
| (৪) কুচবিহার | ৩ | ১৭ | ১৮ |
| (৫) দার্জিলিং | ৪ | ১০ | ১২ |
| (৬) হাওড়া .. . | ২ | ১৪ | ২০ |
| (৭) হুগলী . . | ৪ | ১৭ | ১৯ |
| (৮) জলপাইগুড়ি . . .. | ১ | ৭ | ১৬ |
| (৯) মালদা .. .. .. | ২ | ১৫ | ২১ |
| (১০) মেদিনীপুর .. . | ৬ | ৫২ | ৭২ |
| (১১) মুর্শিদাবাদ .. .. .. | ৫ | ২৬ | ২৫ |
| (১২) নদীয়া .. . .. | ৬ | ১৬ | ১৮ |
| (১৩) পুরুলিয়া .. .. .. | ৬ | ২০ | ২৮ |
| (১৪) পশ্চিম দিনাজপুর . | ৩ | ১৬ | ২৫ |
| (১৫) ২৪-পরগনা .. .. .. | ৭ | ৫১ | ৬৪ |
| (১৬) কলিকাতা .. .. .. | ২ | .. | .. |

### কলিকাতায় দ্রব্য প্রবেশ কর

***৩৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৩।) **শ্রীঅশ্বিনী রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় দ্রব্য প্রবেশ কর (অকট্রয় ডিউটি) কখন হইতে চালু হইয়াছে;

(খ) উক্ত কর চালু হইবার পর হইতে প্রতি বৎসরে ১৯৭৩ সালের জানুয়ারী পর্যন্ত আদায়ীকৃত করের পরিমাণ কত;

(গ) উক্ত আইন ভঙ্গের জন্য উক্ত সময়ে কত অভিযোগ ছিল ও উহাতে জরিমানা কত আদায় হইয়াছে?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৬ই নবেম্বর, ১৯৭০।

(খ) (১) ১৬ই নবেম্বর, ১৯৭০ হইতে ৩১শে মার্চ, ১৯৭১ পর্যন্ত ২ কোটি ৩৯ লক্ষ টাকা।

(২) ১৯৭১-৭২ সাল আনুমানিক ৯ কোটি ৪২ লক্ষ টাকা (বিভাগীয় তথ্য অনুযায়ী।)

(৩) ১লা এপ্রিল, ১৯৭২ হইতে ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত আনুমানিক ৯ কোটি ৫৪ লক্ষ টাকা (বিভাগীয় তথ্য অনুযায়ী।)

(গ) ১১৯টি। ১ লক্ষ ১৩ হাজার টাকা।

### নদীয়া জেলায় ক্র্যাশ স্কীম

***৩৬৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬।) **শ্রীনিতাইপদ সরকারঃ** কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি— ১৯৭২-৭৩ সালের জন্য নদীয়া জেলায় কোন ব্লকে কয়টি "ক্র্যাশ স্কীম" অনুমোদিত হইয়াছে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** ১৯৭২-৭৩ সালের জন্য নদীয়া জেলায় মোট ৫৪টি 'ক্র্যাশ স্কীম' অনুমোদিত হইয়াছে। ব্লকওয়ারী স্কীমের সংখ্যা একটি সংযোজন পত্রে দেওয়া হইল।

*Statement referred to in reply to (1) of starred question No. *364*

| ব্লকের নাম | স্কীমের সংখ্যা |
|---|---|
| (১) কৃষ্ণনগর-১ | ৩ |
| (২) কৃষ্ণনগর-২ | ১ |
| (৩) নকাশীপাড়া | ১১ |
| (৪) চাকদা | ১ |
| (৫) নবদ্বীপ | ২ |
| (৬) কৃষ্ণগঞ্জ | ৪ |
| (৭) রাণাঘাট-১ | ৩ |
| (৮) রাণাঘাট-২ | ২ |
| (৯) কালিগঞ্জ | ৬ |
| (১০) তেহাট্টা-১ | ৫ |
| (১১) তেহাট্টা-২ | ১ |
| (১২) হাঁসখালি | ৮ |
| (১৩) করিমপুর | ৩ |
| (১৪) হরিণঘাটা | ১ |
| (১৫) শান্তিপুর | ২ |
| (১৬) চাপরা | ১ |
| মোট | ৫৪ |

**সি এম ডি এ-তে নিযুক্ত কন্ট্রাক্টার**

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯০।) **শ্রীভবানীপ্রসাদ সিংহরায়ঃ** উন্নয়ন এবং পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এম ডি এ-তে বর্তমানে কত ধরনের কন্ট্রাক্টার নিযুক্ত আছেন;

(খ) তাঁহাদের শ্রেণীগত পরিচয় কি এবং প্রধান প্রধান কন্ট্রাক্টার কাহারা,

(গ) এই কন্ট্রাক্টারদের (ব্যক্তি বা প্রতিষ্ঠান) কতজন পশ্চিমবাংলার এবং কতজনই বা পশ্চিমবাংলার বাইরের,

(ঘ) কন্ট্রাক্টারদের গত দুই বৎসরে কে কত টাকার ও কি কাজ করিয়াছেন; এবং

(ঙ) ১৯৭২-৭৩ সালে কোন্ কন্ট্রাক্টারকে কত টাকার ও কি কি ধরনের কাজের দায়িত্ব দেওয়া হইয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা (শহর ও নগর পরিকল্পনা) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) বর্তমানে সি এম ডি এ-তে নিম্নবর্ণিত বারো ধরনের কন্ট্রাক্টার নিযুক্ত আছেনঃ—

(১) মালমশলা সরবরাহকারী,

(২) মালমশলা পরিবহণকারী,

(৩) যন্ত্রপাতি ইত্যাদি সরবরাহকারী,

(৪) স্বাস্থ্য প্রকল্পের জন্য ওষুধপত্র ও যন্ত্রপাতি সরবরাহকারী,

(৫) রাস্তা মেরামত ও উন্নয়নকারী,

(৬) প্রি-ফেব্রিকেটেড দ্রব্যাদি তৈয়ারকারী,

(৭) প্রাথমিক ও বিস্তারিত জরিপ ও প্রকল্প তৈয়ারকারী,

(৮) শৌচাগার, ভূগর্ভস্থ পথ প্রকল্প ও জলনিকাশী নরদমা প্রস্তুতকারী,

(৯) জলসরবরাহকারী পাইপ বসাইবার ও জলকল বসাইবার কন্ট্রাক্টার,

(১০) গভীর নলকূপ খননকারী,

(১১) বৈদ্যুতিক পাম্প ও রাস্তার আলোক স্তম্ভ স্থাপনকারী, এবং

(১২) অফিসের আসবাবপত্র, সাজসরঞ্জাম ও দ্রব্যসামগ্রী ইত্যাদি সরবরাহকারী।

(খ) সি এম ডি এ-তে কন্ট্রাক্টারদের শ্রেণীবিভাগ করা হয় নাই। তবে যাহারা এক লাখ বা ততোধিক মূল্যের কার্য করিতেছেন, তাহাদের প্রধান কন্ট্রাক্টার হিসাবে ধরা যাইতে পারে। কন্ট্রাক্টারদের সম্পূর্ণ তালিকা সি এম ডি এ-র পাঁচটি আঞ্চলিক অফিস হইতে এখনও পাওয়া যায় নাই। যতদূর পাওয়া গিয়াছে তাহাতে দেখা যায় এইরূপ শতাধিক কন্ট্রাক্টার আছেন।

(গ) প্রাপ্ত তালিকার ভিত্তিতে দেখা যায় যে, অধিকাংশ কন্ট্রাক্টারই পশ্চিমবঙ্গের, মাত্র সাত জন পশ্চিমবঙ্গের বাহিরের, যদিও তাহাদের আঞ্চলিক অফিস পশ্চিমবঙ্গে রহিয়াছে।

(ঘ) এবং (ঙ) এ পর্যন্ত সংগৃহীত তথ্য অনুযায়ী একটি তালিকা উপস্থাপিত করা হইল।

*Statement referred to in reply to (Gha) and (Uma) of starred question No. *365*

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money-value during 1972-73 (for Part 'D' of the question) | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs in lakhs. | Types | Money Value Rs. in lakhs. |
| 1. Firms and Organisations as ordered by the Ministry of Iron & Steel, Govt. of India. | .. | .. | .... | .. |
| 2. Associated Cement Co. Ltd. .. | .... | .. | .... | .. |
| 3. Cement Corporation of India .. .. | .... | . | .... | .. |
| 4. Hira Cement Works .. .. | .... | .. | .... | .. |
| 5. India Cement Ltd. .. .. .. | .... | . | .... | .. |
| 6. Tamilnadu Industrial Development Corpn. | .... | .. | .... | .. |
| 7. Ashoka Marketing Ltd. .. .. | ... | .. | .... | .. |
| 8. Indian Oil Corporation Ltd. .. .. | .... | .. | .... | .. |
| 9. Stones Supply Syndicate .. .. | Stone Metal and Chips Supply | 5·00 | Stone Metal & Chips .. | 1·85 |
| 10. Kumar & Co. .. .. .. | Ditto .. | 0·85 | Ditto .. | 1·45 |
| 11. Chabria Engg. Co. .. .. .. | Ditto .. | 5·50 | Ditto .. | 16·00 |

| | | | | |
|---|---|---|---|---|
| 12. Kalika Stone Supply | Ditto | 1·20 | Ditto | 1·05 |
| 13. Stone Metal Agency | Ditto | 0·55 | Ditto | 0·88 |
| 14. India Construction Sales | Ditto | 2·25 | Ditto | 2·50 |
| 15. Khajan Singh & Sons | Ditto | .. | Ditto | 9·50 |
| 16. Surjya Black-stone Works | Ditto | .. | Ditto | 19·50 |
| 17. Sarkar Guha & Co. | Ditto | .. | Ditto | 9·50 |
| 18. Paramananda & Co. | Ditto | .. | Ditto | 9·50 |
| 19. Happy Suppliers | Ditto | 2·10 | Ditto | 2·10 |
| 20. Gobindaram & Co. | Ditto | .. | Ditto | 3·80 |
| 21. United Commercial | Ditto | 4·75 | Ditto | 20·50 |
| 22. Bosco | Ditto | .. | Ditto | 5·00 |
| 23. K. P. Roy & Co. | Ditto | .. | Ditto | 7·00 |
| 24. Reliable Suppliers | Ditto | .. | Ditto | 9·50 |
| 25. Kapur Chand | Bricks Supply | .. | Bricks supply | 10·00 |
| 26. Metal Dresser | Ditto | .. | Ditto | 4·00 |
| 27. K. N. Lal & Co. | Ditto | .. | Ditto | 4·50 |
| 28. B. C. Ahuja | Ditto | .. | Ditto | 5·58 |
| 29. Madhu Construction Corpn. Concern | Ditto | .. | Ditto | 19·17 |

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money value during 1972-73 (for Part 'D' of the question). | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs. in lakhs. | Types. | Money Value Rs. in lakhs |
| 30. Maya Trading Corporation .. .. | Bricks Supply .. | .. | Bricks Supply .. | 10·86 |
| 31. Indian Iron & Steel .. .. | Water and Gas Pipes Supply. | 5·37 | Water and Gas Pipes Supply. | 19·00 |
| 32. Indian Tubes Co. Ltd. .. .. | Ditto .. | .. | Ditto .. | 9·30 |
| 33. Electro Steel Casting Ltd. .. .. | Ditto .. | 0·36 | Ditto .. | 8·19 |
| 34. Moniram Enterprises .. .. | Ditto .. | 1·92 | Ditto .. | 2·50 |
| 35. Hind Commercial Agency .. .. | Ditto .. | 6·00 | Ditto .. | .. |
| 36. Wavin India Ltd. .. .. .. | Ditto .. | 5·00 | Ditto .. | 8·50 |
| 37. Calico Ltd. .. .. .. | Ditto .. | 5·00 | Ditto .. | 0·70 |
| 38. Chemicals & Plastics (India) Ltd. .. | Ditto .. | 5·00 | Ditto .. | 4·00 |
| 39. Banka & Sons .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·40 |
| 40. Sibdurga Iron Works .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·80 |
| 41. Annapurna Metal Works .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·24 |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 42. | M. L. Roy and Co. .. | | .. | Ditto .. | 0·50 |
| 43. | Kesoram Spun Pipes .. .. | Ditto .. | 1·22 | Ditto .. | 3·20 |
| 43. | (a) Cement & Allied Products .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·24 |
| 43. | (b) Kejriwal Iron & Steel .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·57 |
| 44. | Reliable Transport Corporation .. | Transport of Materials | 0·50 | Transport of meterials | 4·50 |
| 45. | C. R. Ghosh .. .. .. | Ditto .. | 0·60 | Ditto .. | 1·50 |
| 46. | Swastika Traders .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·83 |
| 47. | Solar Agency .. .. .. | Ditto .. | 0·25 | Ditto .. | 0·15 |
| 48. | Hind Traders .. .. .. | Ditto .. | 1·00 | Ditto .. | 2·20 |
| 49. | Gem Trade Service .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·50 |
| 50. | Gem Agency .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·55 |
| 51. | Pandey Brothers .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·17 |
| 51. | (a) Bosco . .. .. | Ditto .. | 2·50 | Ditto .. | 0·29 |
| 51. | (b) Metal Dresser .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·25 |
| 51. | (c) S. B. G. Transport Agency .. | Ditto .. | .. | Ditto .. | 0·50 |
| 51. | (d) Bhagawan Budha Transport Co. .. | Ditto .. | .. | Ditto .. | 1·00 |
| 52. | Garden Reach Workshop .. .. | Heavy Machines Supply | 2·16 | Heavy Machines Supply | 3·50 |
| 53. | Jessop & Co. .. .. .. | Ditto .. | 29·50 | Ditto .. | 35·00 |

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money-value during 1972-73 (for Part 'D' of the question). | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs. in lakhs. | Types. | Money Value Rs. in lakhs. |
| 54. L. M. P. Precision Engg. Co. | Heavy Machines Supply | .. | Heavy Machines Supply | 5·00 |
| 55. Millers Machinery Co. (P) Ltd. | Ditto | 1·85 | Ditto | 4·50 |
| 56. William Jacks & Co. | Ditto | .. | Ditto | 0·24 |
| 57. Associated Indian Enterprises | Heavy Machines Supply | 25·00 | Heavy Machines Supply | 4·00 |
| 58. Alliance International Traders | Ditto | .. | Ditto | 6·50 |
| 59. Voltas Ltd. | Ditto | 4·76 | Ditto | .. |
| 60. James Warren & Co. | Ditto | .. | Ditto | 4·20 |
| 60. (a) Eastern Industrial Works | Ditto | .. | Ditto | 1·60 |
| 60. (b) Garlick & Co. | Ditto | .. | Ditto | 1·20 |
| 60. (c) United Machinery & Appliances | Ditto | 4·00 | Ditto | 2·00 |
| 60. (d) Steel and Craft | Ditto | 1·50 | Ditto | 2·35 |
| 60. (e) Kerodax Enterprises | Ditto | 1·10 | Ditto | .. |
| 60. (f) Saha & Co. | Ditto | .. | Ditto | 0·35 |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| 60. | (g) All India Enterprises .. .. | Ditto .. | 1·20 | Ditto .. | 0·75 |
| 60. | (h) Ashis Industries .. .. | Ditto .. | 0·25 | Ditto .. | 1·00 |
| 61. | Greaves, Cotton & Co. .. .. | Ditto .. | 3·40 | Ditto .. | .. |
| 62. | Sandoz India Limited .. .. | Medicines and Medical Equipment Supply. | .. | Medicines and Medical Equipment Supply. | 0·05 |
| 63. | New Scientific Mart .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·27 |
| 64. | Indian Oxygen Ltd. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·10 |
| 65. | Indian Drugs and Pharmaceuticals Co. .. | Ditto .. | .. | Ditto .. | 0·70 |
| 66. | Scientific and Surgical Co. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·50 |
| 67. | H. Mukherjee and Banerjee Surgical .. | Ditto .. | .. | Ditto .. | 0·50 |
| 68. | Hospital Supply Co. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·50 |
| 69. | N. Das & Co. .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·50 |
| 70. | Katipara Silpodyog .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·12 |
| 71. | Calcutta Co-operative Industrial Society .. | Ditto .. | .. | Ditto .. | 0·40 |
| 72. | New Surgico .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·20 |
| 72. | (a) Calcutta Calnict Co. .. .. | Ditto .. | .. | Ditto .. | 0·18 |
| 73. | H. Dutta and Bros. .. .. | Office furniture and Equipment. | 1·10 | Office furniture and Equipment. | 0·77 |
| 74. | Bosco .. .. .. | Ditto .. | 1·20 | Ditto .. | .. |

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money-value during 1972-73 (for Part 'D' of the question). | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs. in lakhs. | Types. | Money Value Rs. in lakhs. |
| 75. Samanta & Co. | Office furniture and Equipment. | 1·40 | Office furniture and Equipment. | .. |
| 76. P. & N. Enterprise | Ditto | .. | Ditto | 0·17 |
| 77. Debnath & Co. | Construction of prefabricated latrines. | 250 units | Construction of prefabricated latrines. | 3·64 |
| 78. Sankarlal Mukherjee | Ditto | 150 units | Ditto | 1·23 |
| 79. Incorporated Engineers | Ditto | 70 units | Ditto | 0·73 |
| 80. Titagarh Cement Works | Ditto | 56 units | Ditto | 0·26 |
| 81. Neo Resurgence | Road repairs and Improvement in Anchal Areas. | 3·13 | Road repairs and Improvement in Anchal Areas. | 0·26 |
| 82. N. Gupta & Co. | Ditto | 2·69 | Ditto | .. |
| 83. D. K. Majumdar | Ditto | 1·60 | Ditto | .. |
| 84. J. K. Saraswati & Co. | Ditto | 1·82 | Ditto | .. |
| 85. B. C. Paul & Co. | Ditto | 2·03 | Ditto | .. |

| | | | | |
|---|---|---|---|---|
| 86. Satindra Kumar Bakshi .. .. | Ditto .. | 1·49 | Ditto .. | .. |
| 87. Sankar Construction & Co. .. .. | Ditto .. | 1·81 | Ditto .. | .. |
| 88. B. B. S. Enterprise .. .. | Ditto .. | 3·12 | Ditto .. | .. |
| 89. Calcutta Construction Co. .. .. | Ditto .. | 6·56 | Ditto .. | .. |
| 90. S. K. Samanta & Co. .. .. | Ditto .. | 1·41 | Ditto .. | .. |
| 91. Basu Raha Construction .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·39 |
| 92. Sascon .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·32 |
| 93. Economic Construction (P) Ltd. .. | Ditto .. | .. | Ditto .. | 1·69 |
| 94. Southern Trading Agency .. .. | Ditto .. | .. | Ditto .. | 3·49 |
| 95. S. B. & Co. .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·78 |
| 96. B. B. Engineering Works .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·59 |
| 97. Pal & Co. .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·46 |
| 98. Asit Kumar Ghosh .. .. | Ditto .. | 0·07 | Ditto .. | 1·67 |
| 99. S. S. Rakshit .. .. .. | Ditto .. | 0·03 | Ditto .. | .. |
| 100. Kundu Bros. .. .. .. | Ditto .. | 0·14 | Ditto .. | .. |
| 101. Construct'on of India .. .. | Ditto .. | 0·12 | Ditto .. | 1·45 |

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money-value during 1972-73 (for Part 'D' of the question). | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs. in lakhs. | Types. | Money Value Rs. in lakhs. |
| 102. Royal Construction .. .. | Road repairs and Improvement in Anchal Areas. | 0·08 | Road repairs and Improvement in Anchal Areas. | .. |
| 103. Bijon Behari Bose .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·46 |
| 104. Gouri Construction .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·38 |
| 105. Chakraborti Construction .. .. | Ditto .. | .. | Ditto .. | 2·48 |
| 106. Briscon .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·01 |
| 107. Jyotish Kumar Saha .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·15 |
| 108. Sankar Nath Pyne .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·31 |
| 109. Das Construction .. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·14 |
| 110. Baidyanath Enterprises .. .. | Ditto .. | .. | Ditto .. | 3·02 |
| 111. Modern Engineering Co. .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·40 |
| 112. Swadesh Construction .. .. | Ditto .. | .. | Ditto .. | 1·11 |

| | | | | |
|---|---|---|---|---|
| 113. | Royal Construction | Road repairs and Improvement in Anchal Areas. | Road repairs and Improvement in Anchal Areas. | 2·26 |
| 114. | Biplab Kumar Mitra | Ditto | Ditto | 2·18 |
| 115. | Santi Construction | Ditto | Ditto | 1·98 |
| 116. | P. K. Engineering | Ditto | Ditto | 0·29 |
| 117. | A. T. Construction | Ditto | Ditto | 0·36 |
| 118. | Usha Construction | Ditto | Ditto | 1·12 |
| 119. | S. K. Chatterjee | Ditto | Ditto | 1·18 |
| 120. | Gadhadhar Mondal | Ditto | Ditto | 1·35 |
| 121. | Nirod Sircar | Ditto | Ditto | 1·08 |
| 122. | Kundu Bros. | Ditto | Ditto | 2·89 |
| 123. | Joladhar Kundu | Ditto | Ditto | 1·30 |
| 124. | Jugal Pd. Roy | For supply of Stone Metal and chips. | .. | 0·82 |
| 125. | G. D. Engineering | Ditto | .. | 0·95 |
| 126. | Sukumar Dey Mondal | Ditto | .. | 0·73 |
| 127. | P. Roy & Sons. | Ditto | .. | 0·53 |
| 128. | Steel Construction | Ditto | .. | 0·31 |
| 129. | S. Mukherjee & Co. | Ditto | .. | 0·66 |
| 130. | Jaishwal Traders | Ditto | .. | 1·60 |
| 131. | K. D. Saha | Ditto | .. | 0·85 |

| Name of Principal Contractors (for Part 'B' of the question). | Types and Volume of works done by the Contractors for last 2 years (1970-71 and 1971-72) (for Part 'D' of the question). | | Types of works entrusted, with money-value during 1972-73 (for Part 'D' of the question). | |
|---|---|---|---|---|
| | Types. | Volume of Works Rs. in lakhs. | Types. | Money Value Rs. in lakhs. |
| 132. Eastern Construction | For supply of Stone Metal and chips | .. | .. | 0·86 |
| 133. A. C. Banerjee | Ditto | .. | .. | 1·39 |
| 134. Shivdasani Construction | Ditto | .. | .. | 1·36 |
| 135. R. B. Shaw | Ditto | .. | .. | 0·76 |
| 136. Sen Brothers | Ditto | .. | .. | 1·28 |
| 137. B. N. Das | Ditto | .. | .. | 1·00 |
| 138. Prova Brick Works | Ditto | .. | .. | 0·90 |
| 139. Protap Chand Ghosh | Ditto | .. | .. | 0·71 |
| 140. N. K. De | Ditto | .. | .. | 1·08 |
| 141. Hales Construction | Ditto | .. | .. | 1·20 |
| 142. Multipurpose Trading Society | Ditto | .. | .. | 0·92 |
| 143. G. C. Mukherjee & Co. | Ditto | .. | .. | 1·68 |
| 144. S. S. Paul | Ditto | .. | .. | 1·57 |
| 145. Durjen Chakraborty | Ditto | .. | .. | 1·58 |
| 146. Samar Construction | Ditto | .. | .. | 1·49 |

**ভগবানগোলা থানায় নূতন সাবরেজেস্ট্রি অফিস**

*৩৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৪।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** বিচার বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানায় একটি নূতন সাবরেজেস্ট্রি অফিস খোলার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকিলে, কোথায় এবং কবে নাগাত ঐ সাবরেজেস্ট্রি অফিস খোলা হইবে?

**বিচার বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যা, আছে।

(খ) ভগবানগোলায় কবে নাগাত ঐ অফিস খোলা হইবে তাহা নির্দিষ্ট করিয়া বলা সম্ভব নয়।

**মেদিনীপুর জেলায় নূতন ফৌজদারী আদালত**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৮।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তি:** বিচার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় নূতন কোন ফৌজদারী আদালত স্থাপন করিবার আদেশ সরকার দিয়াছেন কিনা; এবং

(খ) আদেশ দিয়া থাকিলে, কয়টি এবং কোথায় কোথায় স্থাপনের আদেশ দিয়াছেন?

**বিচার বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ব্লক ডেভেলপমেন্ট কমিটি**

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৪।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** কৃষি ও সমষ্টি-উন্নয়ন (সমষ্টি-উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বামপন্থী এম এল এ-কে ব্লক ডেভেলপমেন্ট কমিটিতে নেওয়া হয় নাই;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) ১৯৭২-৭৩ সালের জানুয়ারী মাস পর্যন্ত বেলডাঙ্গা ব্লকে বি ডি সি কমিটির কয়টি মিটিং হইয়াছে; এবং ঐ সময় পর্যন্ত পাম্পসেট উক্ত ব্লকের কাহাদের দেওয়া হইয়াছে এবং কি যোগ্যতার ভিত্তিতে?

**কৃষি ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) বেলডাঙ্গাতে দুইটি ব্লক আছে—বেলডাঙ্গা—১ ও বেলডাঙ্গা—২।

(১) বি ডি কমিটির মিটিং-এর সংখ্যা ঃ

বেলডাঙ্গা—১ ৮

বেলডাঙ্গা—২ ১৩

(২) পাম্প বিতরণের সংখ্যা ঃ—

বেলডাঙ্গা—১ ৩৯

বেলডাঙ্গা—১ ৫২

উভয় ব্লকের পাম্প গ্রহণকারী ব্যক্তিদের আলাদা আলাদা তালিকা সঙ্গে দেওয়া হইল।

(৩) বি ডি কমিটির অনুমোদন লইয়া পাম্প বিতরণ করা হইয়াছে।

(৪) ব্যক্তি বিশেষের ক্ষেত্রে, সেচপ্রাপ্ত এলাকায় যাহার ২ হইতে ৫ একর জমি আছে অথবা সেচবিহীন এলাকায় ২ হইতে ৮ একর জমি আছে, তিনি পাম্প সেট পাইবার যোগ্য। যদি কয়েক ব্যক্তি যুক্তভাবে পাম্পসেট চাহেন, তবে তাঁহাদের মোট ৫ হইতে ১০ একর জমি থাকা প্রয়োজন তাহা সেচপ্রাপ্তই হউক বা সেচবিহীনই হউক।

*Statement referred to in reply to (Gha) (2) of starred question No. *369*

**List of persons who have received pump-sets during 1972-73 of Beldanga—I Block**

| No. | Name | Village |
|---|---|---|
| 1. | Shri Jitendra Nath Mandal | Bhadur |
| 2. | Shri Sukhendu Biswas | Kalitala |
| 3. | Shri Abdul Odud Mandal | Mirjapur |
| 4. | Shri Ismail Hussain | Mirjapur |
| 5. | Shri Fazlul Houque | Mirjapur |
| 6. | Shri Ukil Sk | Mahyampur |
| 7. | Shri Mritunjoy Mandal | Manda |
| 8. | Shri Kalipada Mandal | Shibnagar |
| 9. | Shri Hazi Mahhamad Ali | Pulinda |
| 0. | Shri Nityananda Saha | Sujapur |
| 1. | Shri Nikhil Ranjan Hajra | Beldanga |
| 2. | Shri Amojan Bibi | Beldanga |
| 3. | Shri Bajan Kumar Ghosh | Jalalpur |
| 4. | Shri Samsul Huda | Debkundu |
| 5. | Shri Hrishikesh Samanta | Sujapur |
| 6. | Shri Bhola Nath Saha | Audiran |
| 7. | Shri Sk. Manirajjaman | Begembari |
| 8. | Shri Jalaluddin Mandal | Debpur |
| 9. | Shri Abdus Safar Sk. | Benadaha |
| 0. | Shri Rajab Ali Sk. | Nutanpara, Kapasdanga |
| 1. | Shri Ibrahim Sk. | Beldanga |
| 2. | Shri Sadek Khan | Mirjapur |
| 3. | Shri Pristhis Biswas | Kalitala |
| 4. | Shri Tamser Ali and others | Kajisaha |
| 5. | Shri Satya Charan Mandal | Sattarpur |
| 6. | Shri Satyahari Mukherjee | Pulinda |
| 7. | Shri Surja Kanta Ghose | Beldanga |
| 8. | Shri Moher Ali Sk. | Kapasdanga |
| 9. | Shri Asgar Ali | Kalitala |
| 0. | Shri Whad Ali Sk. | Dayanagar |
| 1. | Shri Sultan Sk. | Dahakula |
| 2. | Shri Earfan Ali | Mahhyanpur |
| 3. | Shri Daud Sk. | Katagachi |
| 4. | Shri Abul Kasom Molla | Benadaha |
| 5. | Shri Sk. Haji Mubachh | Kajisaha |
| 6. | Shri Radhakanta Chakraborty | Kalitala |
| 7. | Shri Jamini Bhusan Chakraborty | Hareknagar |
| 8. | Shri Namaji Sk. | Benadaha |
| 9. | Shri Panchanan Ghose | Srikrisnapur |

**List of persons who have received supply of pump-set in Beldanga II Dev. Block during 1972-73**

Particulars of individual receiving supply of pump-set

| Sl. No. and Name of cultivator receiving supply | Address | Name of Anchal |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 1. Shrimati Jostnamoye Mondal .. | Vill. Jhikra, P O. Kashipur .. | Kashipur |
| 2. Shri Madan Mohan Mondal .. | Do. | Do. |
| 3. Shri Moni Mohan Ghosh .. | Vill Gopalpur, P O. Kashipur | Do. |
| 4. Shri Sukhendu Bikash Biswas .. | Vill. Jhikra, P O. Kashipur | Do |
| 5. Shri Ahachan Ali Seikh | Vill Kashipur, P O. Kashipur .. | Do. |
| 6. Shri Upendra Nath Ghosh .. | Vill Gopalpur, P O. Kashipur .. | Do. |
| 7. Shri Keshubuddin Seikh .. | Vill. and P.O Milki .. .. | Sompara |
| 8. Shri Anurup Thakur . | Vill. and P.O. Manikgahar .. | Do. |
| 9. Shri Radhika Ranjan Thakur .. | Do. .. .. | Do. |
| 10. Shrimati Mosammat Jynab Khatun | Vill Narikelbari, P O Sompara .. | Do. |
| 11. Shri Kachhiruddin Seikh .. | Vill and P O. Milki .. .. | Do. |
| 12. Shri Aswini Kr. Kirtonia . | Vill. and P.O Andulberia .. | Andulberia |
| 13. Shri Amulya Raton Barui . | Vill and P O Andulberia .. | Do. |
| 14. Shri Hafajuddin Seikh | Vill Teghori, P.O. Nazirpur .. | Do. |
| 15. Shri Ramesh Ch Mondal . | Vill Andulberia Colony, P.O. Andulberia. | Do. |
| 16. Shri Dasarath Biswas .. | Do. .. .. | Do. |
| 17. Shri Abani Kumar Dey . | Vill and P O. Andulberia .. | Do. |
| 18. Shri Niranjan Mondal .. | Do. .. .. | Do. |
| 19. Shri Nityananda Sarkar .. | Vill Andulberia Colony, P.O. Andulberia. | Do. |
| 20. Shri Panch Kari Mondal .. | Vill Sekendarpur, P.O Mashimpur | Kamnagar |
| 21. Shri Bankim Ch. Pramanik .. | Vill Nagar, P O. Kamnagar .. | Do. |
| 22. Shri Sudhir Kumar Mondal .. | Vill Sekendarpur, P.O. Mashimpur | Do. |
| 23. Shri Ofet Seikh and others .. | Vill. Santoshpur, P O. Mashimpur | Do. |
| 24. Shri Saranan Mondal .. | Vill. Sekendarpur, P.O. Mashimpur | Do. |
| 25. Shri Dulal Ch. Biswas .. | Do. .. .. | Do. |
| 26. Shri Alaruddin Seikh .. | Do. .. .. | Do. |
| 27. Shri Abdur Rahim Seikh .. | Vill. D. Bachra, P.O. Bachra .. | Ramnagar Bachra |
| 28. Shri Amarendra N. Majumdar | Vill. Ramnagar, P.O. Bachra .. | Do. |

| Sl. No. and Name of cultivator receiving supply | Address | Name of Anchal |
|---|---|---|
| 1 | 2 | 3 |
| 29. Shri Shyama Pada Mondal .. | Vill. Bidupara, P.O. Bachra .. | Do. |
| 30. Shri Abdul Kader Seikh .. | Vill. Kadkhali, P.O. Bachra .. | Do. |
| 31. Shri Reaztulla Sk. and others .. | Vill. Janpur, P.O. Bikalnagar .. | Dadpur |
| 32. Shri Dulal Ch. Mondal .. | Vill. Jagamoha pur, P.O. Bikalnagar | Do. |
| 33. Shri Akali Seikh .. .. | Vill. Janpur, P.O. Bikalnagar .. | Do. |
| 34. Shri Prosanta Kr. Roy .. | Vill. and P.O. Dadpur .. .. | Do. |
| 35. Shri Nilmoni Ghosh .. | Vill. Chetiani, P.O. Dadpur .. | Do. |
| 36. Shri Basanta Mondal .. | Vill. Jagamohanpur, P.O. Bikalnagar | Do. |
| 37. Shri Kartic Ch. Singha Roy .. | Vill. and P.O. Saktipur .. | Saktipur |
| 38. Shri Sukhen Kumar Roy .. | Vill. Ismalipur, P.O. Bazarsahu .. | Do. |
| 39. Shri Abdul Jobber .. .. | Vill. Mian, P.O. Saktipur .. | Do. |
| 40. Shri Pagal Ch. Mondal .. | Vill. Simuldanga, P.O. Saktipur .. | Do. |
| 41. Shri Kubir Mondal .. .. | Vill. and P.O. Saktipur .. | Do. |
| 42. Shri Gourangini Bebya .. | Vill. Mahata, P.O. Saktipur .. | Do. |
| 43. Shri Azizul Haque .. .. | Vill. Manganpara, P.O. Rampara | Rampara |
| 44. Shri Madan Mohan Mondal .. | Do. .. .. | Do. |
| 45. Shri Oramba Pada Mondal and other. | Vill. and P.O. Rampara .. | Do. |
| 46. Shri Madhu Sudan Ghosh .. | Vill. Nalahati, P.O. Rampara .. | Do. |

2. Particulars of groups receiving supply of pump-set

| | | | |
|---|---|---|---|
| 1. Shri Abu Ehsan and 2 others .. | Vill. and P.O. Milki .. | Sompara .. | Total No. of pe[illegible] sons involved [illegible] groups. |
| 2. Shri Reaztulla seikh and 2 others | Vill. Laharpara, P. O. Milki. | Do. | |
| 3. Shri Panchu Gopal Chandra and one other. | Vill. Mahatpur, P. O. Sompara. | Do. .. | 21 persons. |
| 4. Shri Sourindra Kr. Dey and 2 others. | Vill. and P.O. Andulberia | Andulberia | |
| 5. Shri Purna Ch. Ghosh and 4 others. | Vill. Ramnagar, P. O. Bachra | Ramnagar Bachra. | |
| 6. Shri Ananda Ghosh and 4 others | Vill. Kadkhali, P. O. Bachra. | Do. | |

## জাঙ্গিপাড়ায় ইনসেমিনেশন সেন্টার

*৩৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৫১২।) **শ্রীগণেশ হাটুই:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হুগলি জেলার জাঙ্গিপাড়া ব্লকের ভেটেরিনারি সেন্টারে 'ইনসেমিনেসন' সেন্টার খোলার জন্য হরিপাল ব্লকের বালিগড়িতে প্রয়োজনীয় ক্রীত যন্ত্রপাতি বহুদিন যাবত অব্যবহৃত অবস্থায় পড়িয়া আছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) কবে নাগাত জাঙ্গিপাড়ায় ইনসেমিনেসন সেন্টার চালু হইবে বলিয়া আশা করা যায়?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) পশুপালন অধিকর্তা বা পশু-চিকিৎসা অধিকর্তার অধীনেও জাঙ্গিপাড়া ব্লকের ভেটারিনারি সেন্টারে "ইন্‌সেমিনেশন" সেন্টার খোলার জন্য কোন যন্ত্রপাতি এ পর্যন্ত কেনা হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) জঙ্গীপাড়া ব্লক সহ সমগ্র হুগলী জেলা দোহ-উন্নয়ন শাখার অন্তর্গত "অপারেশন ফ্লাড" পরিকল্পনার অধীনে পড়ে। এই জন্য ঐ এলাকার কৃত্রিম প্রজনন, পশুস্বাস্থ্য, প্রভৃতি দোহ-উন্নয়ন সংক্রান্ত উন্নয়ন ব্যবস্থা উক্ত পরিকল্পনার অন্তর্ভুক্ত। এমত-অবস্থায়, পশুচিকিৎসা বা পশুপালন অধিকারের অধীনে জঙ্গীপাড়ায় পৃথক কোন প্রজনন কেন্দ্র খোলার পরিকল্পনা বর্তমানে নাই।

## স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম

*৩৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১।) **শ্রীরজনীকান্ত দোলুই:** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম অনুযায়ী পশ্চিমবঙ্গে বহু বেকার কর্মসংস্থানের সুযোগ পাইয়াছেন;

(খ) সত্য হইলে,

(১) ৩১এ জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত জেলাওয়ারী কর্মপ্রাপ্ত যুবকদের সংখ্যা কিরূপ; এবং

(২) উক্ত স্কীমে ঐ সময়ে কোন্ জেলায় কি কি কাজ হইয়াছে?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) (১) ৩১শে জানুয়ারি, ১৯৭৩ পর্যন্ত প্রকৃত কর্মপ্রাপ্ত যুবকের জেলাওয়ারী সংখ্যা বিভিন্ন ব্লক, সদর, মহকুমা অফিস ও জেলা অফিস হইতে সংগ্রহ করা হইতেছে।

তবে এই প্রকল্পে যুবকদের সম্ভাবনীয় কর্মপ্রাপ্তির জেলাভিত্তিক তালিকা নিম্নে দেওয়া হইল,

| জেলা | | যুবকের সংখ্যা |
|---|---|---|
| (১) চব্বিশ-পরগনা | ... | ৮,৬৮০ |
| (২) নদীয়া | ... | ৩,৮১৫ |
| (৩) পশ্চিম দিনাজপুর | ... | ২,৫৬৩ |
| (৪) মলদা | ... | ২,০৪৫ |
| (৫) পুরুলিয়া | ... | ১,৯১৫ |
| (৬) বীরভূম | ... | ৪,৬৯৯ |
| (৭) বর্ধমান | ... | ৬,৪৬৪ |
| (৮) দার্জিলিং | ... | ৩,০৮৬ |
| (৯) মুর্শিদাবাদ | ... | ৩,২৮৫ |
| (১০) কুচবিহার | ... | ১,৫৫৯ |
| (১১) হুগলী | ... | ৩,৫৩৭ |
| (১২) বাঁকুড়া | ... | ৩,৬২১ |
| (১৩) মেদিনীপুর | ... | ৪,৬৬৯ |
| (১৪) হাওড়া | ... | ৪,০১৭ |
| (১৫) জলপাইগুড়ি | ... | ১,০৬০ |
| | মোট | ৫৫,০১৫ |

উপরোক্ত সম্ভাবনীয় কর্মপ্রাপ্তির হিসাব ব্যতীত পূর্ত, বন, শিক্ষা, পশুপালন, গৃহনির্মাণ শিল্প ও বাণিজ্য, কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প, বিদ্যুৎ ও সেচ ও জলপথ বিভাগগুলির উপর ন্যস্ত স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের বিভিন্ন জেলায় যুবকদের সম্ভাবনীয় কর্মপ্রাপ্তির সংখ্যা ১৩,৯৮৬।

একুনে মোট সম্ভাবনীয় কর্মপ্রাপ্তির সংখ্যা ৬৯,০০১। ইহার মধ্যে যুবক ছাড়াও কিছু অন্যান্য থাকিতে পারে।

(২) এ সম্পর্কে জেলাওয়ারী তালিকা সংযোজিত হইল।

ইহা ব্যতীত (খ)(১) প্রশ্নের উত্তরে উল্লিখিত বিভিন্ন বিভাগগুলির উপর ন্যস্ত কাজের তালিকাও দেওয়া হইল।

দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা এই ৩০শে জানুয়ারি ঘোষণা করা হ'ল, সমগ্র ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে যে সমস্ত নন-কুকিং কয়লা খনি, রাষ্ট্রীয়করণ করা হল, তার কাস্টোডিয়ানরা বসলেন এবং পুলিসী ব্যবস্থা হ'ল, কিন্তু রাষ্ট্রীয়করণ করার পর পশ্চিমবঙ্গের বাইরে থেকে হাজার হাজার ভুয়ো শ্রমিককে ঢুকিয়ে দেওয়া হ'ল কয়লাখনিগুলোতে এবং আশ্চর্য হবেন যখন এই বিধানসভার চত্বরে দাঁড়িয়ে মন্ত্রিসভার সদস্যরা, বিধানসভার সদস্যরা বেকার সমস্যা নিয়ে উদ্বিগ্ন, যখন অন্তরের উদ্বিগ্নতা প্রকাশ করেছেন শ্রমমন্ত্রী এই ব'লে যে, আমরা আগ্নেয়গিরির উপরে বসে আছি তখন হাজার হাজার ভুয়ো শ্রমিককে এখানে টেলিগ্রাম ক'রে নিয়ে আসা হ'ল।

[2-40—2-50 p.m.]

এবং আজকে পশ্চিমবঙ্গের বিভিন্ন কয়লাখনিতে বি ফর্মে সি ফর্মে নাম লিখিয়ে চাকুরি পেয়ে গেছে। অত্যন্ত দুঃখের কথা লজ্জার কথা মাননীয় অধ্যক্ষ মহাশয় যে শ্রী আর এন শর্মা, ম্যানেজিং ডিরেক্টার, ভারত কোকিং কোল, তিনি নিজেই স্বীকার করেছেন আনন্দবাজার পত্রিকায় ২রা মার্চ তারিখে যে সরকার কয়লাখনিগুলি নেবার সংগে সংগে সেখান থেকে হাজার হাজার টেলিগ্রাম বাইরে যায় চাকুরি তৈরী চলে এসো। পরে দেখা যায় বহু ভুয়া লোককে চাকুরিতে দেখানো হয়েছে। কোন খনিতে ১০ হাজার কর্মীর তালিকা পেশ করা হয়। তারপর পরীক্ষা করে দেখা গেল যে, সেখানে ৫০০/৬০০ ভুয়া কর্মীর নাম রয়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই, আমাদের ভারত সরকারের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন কয়লাখনিগুলি রাষ্ট্রীয়করণ করলেন তখন কেন এই পশ্চিমবঙ্গের বেকাররা ঐ চাকুরির সুযোগ পেল না- সেখানে ভুয়া শ্রমিক এলো পশ্চিমবঙ্গের বাইরের থেকে? আজকে ভারত কোকিং কোল-এর ম্যানেজিং ডাইরেক্টার স্বার্থ নিয়ে বসে আছেন, শ্রীকুমার মংগলম্ এবং শ্রীবলরাম যারা আজকে কাস্টোডিয়ান হয়ে বসে আছেন স্যার এটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপার,

**Mr. Speaker:** Mr. Banerjee, it will be an abuse of Rule 351 if you go on like this. You can only mention the bare facts and you cannot make any comments or any discussion. I will not allow so much time under Rule 351.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** আজকে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই জিনিস তদন্ত ক'রে দেখার প্রয়োজন যে, কত হাজার ভুয়া শ্রমিককে ঐ কয়লাখনিতে ঢোকানো হয়েছে। বিহারের কয়লাখনিগুলি রাষ্ট্রীয়করণ করা হয়েছে। সেখানে বিহারের মুখ্যমন্ত্রী শ্রীকেদার পাণ্ডে একজন আই এ এস অফিসারকে সেখানে ডেপুট করেছেন। তিনি ঐ কয়লাখনিগুলিতে বিহারের স্বার্থ রক্ষা করবেন। তিনি একটা কোল সেল তৈরি করেছেন--সেখানে কয়লার উৎপাদন, বণ্টন এবং সেই সঙ্গে সঙ্গে প্রশাসনিক পর্যায়ের লোক নিয়োগ সমস্ত কিছু তাঁদের ইচ্ছা ব্যতিরেকে করা হয় না। তিনি সেইগুলি কন্ট্রোল করছেন। আমাদের পশ্চিমবঙ্গে আন্ডার-গ্রাউন্ড রয়েলটি আমাদের, আমাদের জমি সেখানে রয়েলটি বাবত ২৮ কোটি টাকা পাওনা আছে—সেস বাবত কোটি কোটি টাকা পাওনা আছে সেখানে কেন ঐ কোলসেলগুলিতে একজন ক্যাডারের অফিসার নিয়োগ করে পশ্চিমবঙ্গের স্বার্থ রক্ষা করবেন না তা বুঝতে পারছি না। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যা সর্বনাশ হবার তো হয়েই গেছে যাতে আর সর্বনাশ না হয় তার জন্য সচেতন হতে। পরিশেষে আমি একটা কথা বলতে চাই যে, খনি রাষ্ট্রীয়করণ করা হয়েছে লক্ষ লক্ষ কোটি কোটি ভারতবাসীর স্বার্থে। কিন্তু স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, ঐ কয়লাখনির মালিক যারা ছিলেন তাদেরই সেখানে কস্টোডিয়ান করা হয়েছে— তাদের চীফ পারসোন্যাল অফিসার করা হয়েছে- এ যেন নূতন বোতলে পুরাতন মদ বিড়ালকে মাছ আগলাবার দায়িত্ব দেওয়া হয়েছে ঐ রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বিশিষ্ট কারিগর ইঞ্জিনীয়ার যাঁরা আছেন তাঁদের উপর দায়িত্ব না দিয়ে তাদের দূরে সরিয়ে দিয়ে বাইরের থেকে ঐ সমস্ত কর্মী আনা হচ্ছে। কিছু দিন আগে কলকাতায় কোল মাইন অথরিটিজ বলে একটি দপ্তর হ'ল—এবং সেখানে যে সমস্ত কর্মী নিয়োগ করা হ'ল তার জন্য কোন বিজ্ঞাপন দেওয়া হয় নি এবং পশ্চিমবঙ্গের কোন খনি ইঞ্জিনীয়ারকে রিক্রুট

করা হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুঃখের হলেও আমি জানিয়ে রাখছি। একজন প্রথম শ্রেণীর কয়লাখনির ইঞ্জিনীয়ার আমি তার নাম বলছি সোমেন রায়—তিনি আত্মহত্যা করেছেন। সেই তরুণ মাইনিং ইঞ্জিনীয়ারের এই অবস্থা সেখানে হয়েছে।

**Mr. Speaker:** Mr. Banerjee, I am sorry I am to interrupt you. We are having general discussion on Budget. You can place all these facts in Budget discussion. You participate in the Budget discussion and then place all the facts. Rule 351 is not for this purpose. It will be an abuse of Rule 351. I cannot allow you. Please take your seat.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি যে, আপনি আমাকে দয়া করে শেষ করতে দিন, কেননা এতে গোটা পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ জড়িত আছে। (ভয়েসঃ—স্যার, ওঁকে শেষ করতে দিন, এতে সাড়ে চার কোটি মানুষের স্বার্থ জড়িত আছে)।

**Mr. Speaker:** Mr. Bandyopadhyay, under rule 351 there is no scope of any long speech here. Any long speech will be an abuse of the rule. You can refer these things while you speak during the General Discussion on Budget. Now, please co-operate with me and take your seat.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার বক্তব্য আর দীর্ঘ করতে চাই না। আমি অনুরোধ করছি বহু সর্বনাশ হবার আগেই পশ্চিমবঙ্গ সরকার এ বিষয়ে সতর্ক হন এবং বিহার সরকারের কাছ থেকে শিক্ষা গ্রহণ করুন। কি করে রাজ্যের স্বার্থ রক্ষা করতে হয় সেটা বিহারের কাছ থেকে শিখুন এবং বিহারের কাছ থেকে শিখে এই কয়লাখনিগুলির পরিচালনভার গ্রহণ করুন। আমি এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি যে, আপনারা এই বিষয়টিকে হালকাভাবে না নিয়ে একটা গুরুত্ব দিন এবং তাড়াতাড়ি একটা কার্যকর কর্মপন্থা গ্রহণ করুন, তা না হলে আগামী দিনে আপনাদের আসামীর কাঠগোড়ায় দাঁড়াতে হবে।

**Mr. Speaker:** Honourable Members, this is a very serious matter and I think all the Honourable Members share the sentiments expressed by Shri Bandyopadhyay. I feel that due importance should be given by the House to the points raised by the Honourable Members. If Shri Bandyopadhyay so desires I may request the Hon'ble Labour Minister to look into the matter. I find that the Labour Minister is not here and so I request the Hon'ble Minister-in-charge of the Department of Parliamentary Affairs to draw the attention of the Hon'ble Labour Minister to the points raised by Shri Bandyopadhyay and to request him to make, if possible, a statement as early as possible.

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত সেপ্টেম্বর মাসে পুরুলিয়া জেলায় ক্যাবিনেট মিটিং হয়েছিল। এবং সেই মিটিং-এ একজন নয়, দুজন নয়, সমবেত মন্ত্রিমণ্ডলী ৩ লক্ষ টাকা পুরুলিয়া জেলার শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে দান করেছিলেন। এত দিন হয়ে গেল আসল টাকার অংকটা আমরা ভুলে গেছি এবং নিস্তারিনীপুর কলেজ ও রঘুনাথপুর কলেজ এবং ব্লকের দুটি করে জুনিয়ার হাই স্কুল এবং একটি করে হাই স্কুলকে এই টাকাগুলি বিতরণ করবার জন্য নির্দেশ দিয়েছিলেন। সমস্ত স্কুল কলেজ, হসপিটাল সম্প্রসারণ এবং কলেজের দেওয়াল এবং জুনিয়র হাই স্কুলগুলির কয়েকটি করে রুম এবং হাই স্কুলগুলির কয়েকটি করে রুম তৈরি করবার জন্য এই টাকা মঞ্জুর করা হয়েছিল। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় হল এই যে, আজকে মার্চ মাসের ৫ তারিখ হয়ে গেল এখন পর্যন্ত সেই টাকা আমাদের জেলায় গিয়ে পেঁছাল না এবং নিয়ম হচ্ছে মঞ্জুরীকৃত টাকা এই আর্থিক বছরের মধ্যে অর্থাৎ আগামী ৩১শে মার্চের মধ্যে খরচ করতে হবে। কিন্তু কবে আমরা টাকা পাবো এবং কবে

খরচ করবো এবং কবে রুম তৈরি করবো সেটা বুঝতে পারছি না। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি, এই বরাদ্দকৃত টাকা যাতে সেখানে তাড়াতাড়ি গিয়ে পেঁছায় এবং এই আর্থিক বছর শেষ হবার আগেই অর্থাৎ ৩১শে মার্চের মধ্যেই যাতে আমরা সেই সমস্ত স্কুল কলেজের কাজ শেষ করতে পারি তার ব্যবস্থা করুন।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বাঁকুড়া জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসের কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের জেলা দরিদ্রতম জেলা। গতকাল আমি বাড়ি থেকে এসেছি। সেখানে নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দাম দিনে দিনে বেড়ে যাচ্ছে। বিশেষতঃ চালের দর খুব ঊর্ধমুখী হয়েছে, গম বাজারে নেই, ডাল একেবারে পাওয়া যাচ্ছে না। এমন কি কয়লার দর যেখানে ৩ টাকা ছিল এখন সেটা সাড়ে ৫ টাকায় উঠে গেছে। বাঁকুড়ার ৭০ ভাগ মানুষই হচ্ছে দরিদ্র কৃষক ও ক্ষেত মজুর এবং শ্রমিক। এই অবস্থায় তাদের জীবন ধারণ করা খুব বিপজ্জনক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেখানে পুলিসের কিছুটা উৎপাত আরম্ভ হয়েছে। ১০/১৫ কেজি করে গ্রাম থেকে মুটেরা যে চাল নিয়ে এসে বাজারে বিক্রী করতো সেটা সাধারণ মানুষ কম দরে ১·২৫, ১·৩০ পয়সা দরে কিনতো। এখন তাদের আসতে দিচ্ছে না, পুলিস আটকে রেখে তাদের উপর অত্যাচার করছে। বাঁকুড়ায় যাতে এই পুলিসী অত্যাচার বন্ধ হয় এবং সেখানে যাতে রেশনে চাল, ডাল, কয়লা পাওয়া যায় তার ব্যবস্থা গ্রহণ করবার জন্য আপনার মাধ্যমে আমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50—3-00 p.m.]

**শ্রীসুধীরচন্দ্র বেরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি সরকারী অপদার্থতার দৃষ্টান্তের কথা তুলে ধরতে চাই। আমি রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার যেটি বি টি রোডে অবস্থিত এবং যেটি ডাঃ রায়ের আমলে প্রতিষ্ঠিত হয়েছিল সেটির সম্বন্ধে মাননীয় শিক্ষামন্ত্রী তথা সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বোধহয় জানেন, প্রায় ৪০ লক্ষ টাকা খরচ করে এই গ্রন্থাগার তৈরি করা হয় এবং তার সঙ্গে একটি বিস্তৃত পরিকল্পনাও ছিল। সেখানে একটি শিশুদের লাইব্রেরী এবং নানা রকম পত্রপত্রিকা নিয়ে লেখাপড়া করার জন্য পরিকল্পনা ছিল। কিন্তু প্রায় ১৫ বছর পার হয়ে গেলেও সেই লাইব্রেরীর কোন উন্নতি তো হয় নি, বরং তার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। সেখানে দলাদলি আরম্ভ হয়েছে এবং একজন সহকারী গ্রন্থাগারিকের ষড়যন্ত্রে পি এস সি-র লোক পর্যন্ত সেখানে জয়েন করতে পারে নি। সেখানে সরকারী অর্থের অপব্যবহার হচ্ছে এবং লাইব্রেরীর কোন রকম উন্নতি হচ্ছে না। স্যার, আপনি যদি সেখানে যান, তা হলে দেখতে পাবেন, একটা গো-ডাইনে অনেকগুলি বই তালাচাবি দেওয়া পড়ে আছে এবং সরকারী আইন-কানুনকে বুদ্ধাংগুষ্টি দেখিয়ে তারা তাদের কারবার চালিয়ে যাচ্ছে। এ সম্পর্কে বিভিন্ন পত্রপত্রিকায় যে সমস্ত সংবাদ প্রকাশিত হয়েছে তার বিস্তারিত কাটিং আমার কাছে আছে, আমি সেগুলির উল্লেখ করতে চাই। এ সম্পর্কে আনন্দবাজারে বেরিয়েছে ২৬শে এপ্রিল ১৯৭২, ৪ঠা মে ১৯৭২, ২১শে মে ১৯৭২ ১১ই জুন ১৯৭২, সত্যযুগে ১১ই জুন ১৯৭২, হিন্দুস্থান স্ট্যান্ডার্ডে ১৯শে জুন ১৯৭২, দৈনিক বসুমতীতে ১৯শে জুন ১৯৭২, অমৃতবাজারে ৩রা জুলাই ১৯৭২, দর্পণে ১৪ই জুলাই ১৯৭২, যুগান্তরে ৬ই ডিসেম্বর ১৯৭২। বিভিন্ন পত্রপত্রিকায় কম করে ৩২ বার এ সম্বন্ধে খবর বেরিয়েছে। কিন্তু এত বিস্তৃতভাবে বেরুবার পরও সরকারী আমলাদের ঘুম ভাঙেনি, শুধু অরণ্যে রোদনই হয়েছে। আমি আশা করি, বিধানসভায় আজ বলার পর সেই অরণ্যে রোদনের পুনরাবৃত্তি হবে না, সরকার দৃষ্টি দেবেন।

**Mr. Speaker:** Please hand over your papers to the Hon'ble Minister, Mr. Bera because time is very short.

**শ্রীসুশান্ত ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া জেলার দুটি স্কুল, যাদের

১৯৬৮ সালে স্যাংসান দেওয়া হয়েছিল আজ ১৯৭৩ সালে ৬ বছর পরেও সেই স্কুলে যাঁরা কাজ করছেন অর্থাৎ সেই প্রাইমারী স্কুলের দু'জন শিক্ষক যাঁরা কাজ করছেন তাঁদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হল না। অথচ সেই স্কুলের ছাত্ররা দু'বার পরীক্ষা দিয়ে দিল। মাননীয় মন্ত্রিমহাশয়ের সামনে বিভাগীয় অফিসাররা এ সম্পর্কে কথা দিয়েছিলেন যে, সাত দিনের মধ্যে এই স্যাংসান দেওয়া হবে, কিন্তু সেই কথা দেওয়ার পরও বিভাগীয় অফিসাররা এখনও পর্যন্ত কোন ব্যবস্থা অবলম্বন করেন নি। হাওড়া জেলার ঐ দু'টি স্কুল—উত্তর বেনাপুর এবং পাঁচারোল, সেই দু'টির স্কুলের শিক্ষকরা আজ অনশনে, অর্ধাশনে দিন কাটাচ্ছেন। আজ তাঁদের প্রাণসংশয় দেখা দিয়েছে। কাজেই এই সমস্ত দিক বিচার বিবেচনা করে মাননীয় শিক্ষামন্ত্রী যাতে উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করেন সেই অনুরোধ জানিয়ে আমি শেষ করছি।

**শ্রীশিশিরকুমার সেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রশ্নোত্তরের সময় সারের প্রসঙ্গে আলোচনা করে আমাদের মেম্বারদের তরফ থেকে সারের অপব্যবহার সম্পর্কে এবং সার নিয়ে যেসমস্ত ফার্টিলাইজার কোং, ডিলার এবং হোলসেলাররা যে রকম কারচুপি করছেন সেই সম্পর্কে উত্তর দিচ্ছিলেন, আজকে বিশেষ করে হাওড়া জেলায় যারা অধিক ফলন করার জন্য চেষ্টা করছেন তাদের কাছ থেকে প্রত্যক্ষভাবে সারের অব্যবস্থার কথা জেনেছি এবং সেই সম্পর্কে দু'চারটি কথা বলতে চাই। ফার্টিলাইজার হোলসেলাররা কি অব্যবস্থার সৃষ্টি করছে সেই সম্পর্কে দু'টি হোলসেলার-এর নাম করছি। যারা সরকারী নির্দেশ থাকা সত্ত্বেও ৯১৭ টাকা এক টন সারের দাম ঘোষণা হওয়া সত্ত্বেও তারা ১৪ শত টাকা করে বিক্রয় করছে কলকাতার বুকে। এই হোলসেলার-এর নাম দু'টি আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখছি, তাদের সম্পর্কে বিহিত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং দরিদ্র চাষী তারা যাতে ঠিক দামে সার পায় তার ব্যবস্থা করবেন। এই দু'টি হোলসেলার ফার্টিলাইজার কোং-এর নাম হচ্ছে—এ, তালুকদার অ্যান্ড কোম্পানী, ৪, ক্লাইভ রো। তারা ৯১৭ টাকার জায়গায় ১৪ শত টাকা এক টন ইউরিয়া সার বিক্রয় করছে। আর একটা হচ্ছে ভাগীরথী ফার্টিলাইজার অ্যান্ড কোম্পানী। গ্রাম থেকে বিভিন্ন যে সব ডিলার এখানে সার কিনতে আসে তাদের এঁরা বলছেন ৯১৭ টাকার পরিবর্তে ১৪ শত টাকা ব্যাঙ্ক-এ জমা দাও, তা হলে এক টন সার পাবে। এই সব ঘটনা কলকাতার বুকে ঘটছে। এই যদি হয়, তা হলে গ্রামবাংলায় সেই সার ডিলাররা নিয়ে গিয়ে ১৬ শত টাকা করে বিক্রয় করতে বাধ্য হবে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে এর বিহিত ব্যবস্থা হয় তার চেষ্টা করবেন এবং কৃষকের কাছে সার যাতে ঠিক দামে পৌঁছায় তার ব্যবস্থা করবেন। একথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে মাননীয় সদস্যদের এবং মাননীয় মন্ত্রিমণ্ডলীর কাছে একটা গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাই এবং অবিলম্বে যাতে এর বিহিত ব্যবস্থা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনি জানেন গত ২৭শে ফেব্রুয়ারি ১৯৭৩ তারিখ বিকালে দারুণভাবে ঝড়বৃষ্টি হয় এবং সেই সঙ্গে শিলাবৃষ্টিও হয়েছে এবং আজকে যুগান্তরে দেখলাম, নদীয়া, মালদহ এবং মুর্শিদাবাদের কয়েকটি জায়গায় এই শিলাবৃষ্টি হয়েছে। নদীয়া, মালদহে যে শিলাবৃষ্টি হয়েছে, এক একটা শিলার ওজন প্রায় ২½ কেজি করে এই সব শিলাবৃষ্টি আমার কন্স্টিটিউয়েন্সিতেও হয়েছে। সেখানে আমি খোঁজ নিয়ে জানলাম, সেখানে স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম-এ যে লেবাররা কাজ করছেন তাদের একজনের মাথা ফেটে গেছে এবং সেখানে যে টালির ঘরবাড়ি ছিল সেগুলিও শিলাবৃষ্টি পড়ে ভেঙে চূর্ণ-বিচূর্ণ হয়ে গেছে। তা ছাড়া ফলনশীল গমের মাথা নেই বললেই হয়, আমের মুকুল নষ্ট হয়ে গেছে। আমার কন্স্টিটিউয়েন্সির ২ নম্বর ব্লক, সরলপুরে সেখানকার কংগ্রেস প্রেসিডেন্ট এবং সেক্রেটারী আমাকে কিছুতেই ছাড়বেন না, ওখানকার অবস্থা দেখাবার জন্য আটকে রাখতে চেয়েছিলেন। কিন্তু আমি যেতে পারলাম না, চলে এসেছি। তাই আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ অঞ্চলে তদন্ত করে তাদের রিলিফ দেবার ব্যবস্থা করা হয়। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-25 p.m.]

**Statement under rule 346**

**Mr. Speaker:** I call upon the Education Minister, Shri Mrityunjoy Banerjee, to make a statement under rule 346.

**Shri Mrityunjoy Banerjee:** Mr. Speaker, Sir, this statement relates to the recognition of certain primary schools of Asansol Municipal area. Under Government Order No. 34/Edn-P., dated 21st January, 1971, read with Government Order No. 673/Edn-P., dated 18th/23rd June, 1971, a quota of 22 primary schools was sanctioned for the Asansol Municipal area with effect from 1st January, 1971 or any subsequent date. On 8th December, 1971 the Education Department on the recommendation of the Education Directorate approved the proposal for recognition of 16 new primary schools out of the abovementioned quota of 22 schools in the Asansol Municipal area. Now, free and compulsory primary education scheme is in operation in the Asansol Municipality under the West Bengal Urban Primary Education Act, 1963. As a principle it is always desirable that municipalities in which free and compulsory primary education scheme under the West Bengal Urban Primary Education Act, 1963, is in force, should take over all new primary schools selected for recognition. For this the municipalities would be given necessary grants under the above Act on scales of expenditure approved by the Education Department. It was, therefore, decided that there should not be two separate authorities for free primary education operating in the same municipality where the machinery designed to operate the scheme should be the municipality for the sake of uniformity in administration and control. One of the conditions of recognition of these schools, therefore, was that the schools on recognition would be run under the management of the Asansol Municipality. In its letter, dated 30th September, 1972, the Asansol Municipality has expressed its inability to take over management of any further new primary schools due to the problems the municipality is facing with the schools already taken over by it. The Asansol Municipality is paying the teachers of primary schools salary which is in excess of the scales of salary including allowances as approved for such teachers by the Education Department. As such it will not be possible for the Asansol Municipality to restrict the pay and allowances of the teachers of the new schools to scales approved by the Education Department. In view of its financial difficulty it has expressed its inability to take over the schools for fear of additional financial burden which will devolve on the municipality over and above the expenditure that will be borne by the Education Department.

There are already 18 aided urban primary schools within the municipality. It has, therefore, been decided by Government to grant recognition to 22 schools in question on aided basis under private management to be controlled by the District Inspector of Schools, Primary Education, Burdwan, on scales of expenditure approved by the Education Department.

(At this stage the House was adjourned for 20 minutes)

[3-25—3-35 p.m.]

(After Adjournment)

**General Discussion on Budget for 1973-74**

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী।** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট বিতর্কে অংশগ্রহণ করতে উঠে প্রথমেই আমি এই বাজেট-এর পুরোপুরি বিরোধিতা করছি এবং পুরোপুরি বিরোধিতা করতে গিয়ে আজকে এখানে যে কথাটা বলা দরকার সেটা হচ্ছে যে বাজেট বক্তৃতায় মাননীয় অর্থমন্ত্রী

বলেছেন যে, যুক্তফ্রন্টই সমস্ত কিছুর জন্য দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছরও অর্থমন্ত্রী শংকর ঘোষ, তাঁর বাজেট বক্তৃতা শুরু করেছিলেন যুক্তফ্রন্টের বিরোধিতা করে, এবারও সেই পুরানো রেকর্ড বাজানো হয়েছে, আমরা সেই পুরানো রেকর্ড শুনলাম যে, যুক্তফ্রন্টই সব কিছুর জন্য দায়ী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হিসাব করে যদি দেখা যায় ১৯৬৭ সাল থেকে ১৯৭২ সাল পর্যন্ত এই দীর্ঘ ৫ বছর, এর মধ্যে যুক্তফ্রন্ট পেয়েছিল ২২ মাস আর বাকি ৩৮ মাস ক্ষমতায় ছিল স্বনামে এবং বেনামে এই কংগ্রেস সরকার। কোন সময় রাষ্ট্রপতি শাসন, আর রাষ্ট্রপতি শাসন মানেই হচ্ছে কেন্দ্রীয় কংগ্রেসী শাসন। আবার এর মধ্যে ১২ মাস আমাদের মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশংকর রায় কেন্দ্রীয় মন্ত্রী হিসাবে পশ্চিমবাংলার ভারপ্রাপ্ত মন্ত্রী ছিলেন। তার পর এই ১২ মাস ধরে কংগ্রেসী সরকার শাসনক্ষমতায় বসে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যদি পুরানো একটা হিসাব দেখি তা হলে দেখব, ১৯৭০-৭১ সালের, সিদ্ধার্থশংকর রায় যখন পশ্চিমবাংলার ভারপ্রাপ্ত মন্ত্রী তখনই সন্ত্রাস সৃষ্টি হয়েছিল, আমরা দেখেছি কাশীপুর-বরানগরের ঘটনা, আমরা দেখেছি হাওড়ার ঘটনা, বারাসতের ঘটনা কিভাবে গণহত্যা করা হয়েছে। সেই সব ঘটনার আজ পর্যন্ত একটাও তদন্ত হয় নি। তিনি বলেছেন, যুক্তফ্রন্ট সরকার দায়ী, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭০-৭১ সালের ঘটনার জন্যও তিনি বলেছেন যুক্তফ্রন্ট সরকার দায়ী। গোয়েবলসের কায়দায় যুক্তফ্রন্টের উপর দোষ চাপিয়ে দেওয়া একটা রীতি হয়ে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাও এখানে তারা বলছেন যে, যুক্তফ্রন্ট-এর সময় নাকি সব কল-কারখানা বন্ধ হয়ে গিয়েছিল। যুক্তফ্রন্টের সময় যে শ্রমিক আন্দোলন হয়েছিল সেই শ্রমিক আন্দোলনের জন্য নাকি কল-কারখানা বন্ধ হয়েছিল। আমি সেই কংগ্রেসী বন্ধুদের বলি যে, সরকারী সমীক্ষা থেকে জানতে পারা যায় যে, শ্রমিক আন্দোলনের জন্য যুক্তফ্রন্ট সরকার দায়ী ছিল না। কল-কারখানা বন্ধ হওয়ার জন্য দায়ী ছিল মালিকশ্রেণী। তারা অত্যন্ত মুনাফার লোভে এই জিনিস করেছে। আর যুক্তফ্রন্টের সময়ের শ্রমিক আন্দোলনের উপর দোষ চাপিয়ে দেওয়া হচ্ছে। আমি তাদের একটু চিন্তা করতে বলি এবং তাদেরই সরকারী হিসাবে বলা হচ্ছে যে, যুক্তফ্রন্ট সরকারের সময় বা ১৯৬৯-৭০ সালে যে শ্রমিক আন্দোলন দেখা দিয়েছিল তার জন্য কল-কারখানা বন্ধ হয় নি বা এর জন্য শ্রমিক আন্দোলন দায়ী ছিল না।

দায়ী ছিল মালিকশ্রেণী, যারা অত্যন্ত ক্ষমতালোভী ও মুনাফাখোর। অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যুক্তফ্রন্ট সরকারের আমলে লগ্নীর আবহাওয়া খারাপ হয়েছিল এবং মাত্র ৮ কোটি টাকা লগ্নী হয়েছিল। আমরা দেখছি ৪৯১ কোটি টাকা লগ্নীর প্রস্তাব এসেছে। কিন্তু আপনার মাধ্যমে জিজ্ঞাসা করছি যে, কত টাকা এ পর্যন্ত পশ্চিমবাংলায় লগ্নী হয়েছে? আমরা জানি এক পয়সাও লগ্নী হয় নি, শুধু লগ্নী প্রস্তাব এসেছে ৪৯১ কোটি টাকা। অথচ যুক্তফ্রন্টের সময় দোষ দেওয়া হয় যে মাত্র ৮ কোটি টাকা লগ্নী হয়েছিল। আবার আমরা এই সময় দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার অনেক শিল্প কল-কারখানা অন্য রাজ্যে চলে যাচ্ছে এবং আরও চলে যাবার সম্ভাবনা দেখা দিয়েছে। সুতরাং অর্থমন্ত্রী মহাশয় বিভ্রান্তিকর বিবৃতির আশ্রয় নিয়েছেন। এই প্রসঙ্গে বলা যায় তাঁরা যেমন নির্বাচনে কারচুপির আশ্রয় নিয়েছিলেন তেমনিভাবে বাজেটেও সেই পদ্ধতির আশ্রয় নিয়েছেন, ধাপ্পা দিয়েছেন। বাজেটে ঘাটতির পরিমাণ অনেক কম করে দেখান হয়েছে। এঁরা জনসাধারণকে ধাপ্পা দিয়েছেন। আমরা দেখছি মোট বাজেটে ঋণ হয়েছে ১৯২ কোটি ৯১ লক্ষ টাকা। অল্প সঞ্চয় থেকে পাওয়া যাবে ২৯ কোটি টাকা। ঋণ করে ফাঁকা বাজেট দেখিয়ে ঘাটতির পরিমাণ কম করে দেখান একটা রীতি। এটা ধাপ্পা ছাড়া আর কি হতে পারে? অর্থমন্ত্রী বলেছেন, তিনি নাকি নূতন কোন করের প্রস্তাব করেন নি। গত বছর এই বাজেটে ১০ কোটি টাকা পশ্চিমবাংলার জনসাধারণের উপর করের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছিল। শুধু কি তাই, শরণার্থী কর হিসেবে যে ৪·২ লক্ষ ছিল, রাষ্ট্রপতি তার মেয়াদ শেষ করে দিয়েছেন। অথচ পশ্চিমবঙ্গে এই কর বাবত ৩ কোটি টাকা আমাদের ঘাড়ের উপরে চাপিয়ে দিলেন। অন্যান্য কংগ্রেসী রাজত্বে এই শরণার্থী কর উঠিয়ে দেওয়া হয়েছে। গুজরাটে উঠিয়ে দেওয়া হয়েছে, অথচ পশ্চিমবাংলায় এটা এখনও আছে। এটা যেন সিন্দবাদের বাজেট। এইভাবে করের বোঝা জনসাধারণের ঘাড়ে অন্যায়ভাবে চাপান হচ্ছে। এই হাউস-এ কিছুদিন আগে সেচ কর বিল নিয়ে এসে যার এক বিঘা জমির জন্য ৬ পয়সা ছিল, আজ তাকে ২৫ পয়সা দিতে হবে। বাজেট কর না চাপিয়ে ঘুন

[3-35—3-45 p.m.]

ভাবে হাউসে বিল এনে পশ্চিমবঙ্গের জনসাধারণের উপর কর চাপিয়ে দিচ্ছেন আরো যে বিল আনা হবে না তারও কোন আভাস দেখতে পাচ্ছি না। এটা শুনতে পাচ্ছি এই হাউস চলাকালীন নতুন নতুন বিল এনে পশ্চিমবঙ্গের জনসাধারণের উপর নতুন করে কর চাপান হবে। সুতরাং এই বাজেটকে কারচুপি বাজেট বলা ছাড়া আর কি বলা যেতে পারে? স্যার, ওঁরা কারচুপি মাস্টার, এঁরা নির্বাচনে কারচুপি করেছেন, বাজেটের মধ্যেও কারচুপি করেছেন।

(তুমুল হট্টগোল)

(ভয়েসেস ফ্রম কংগ্রেস বেঞ্চঃ স্যার, ওঁকে কারচুপি কথাটা উইথড্র করতে বলুন, তা না হলে হাউস চলতে পারে না।)

**Mr. Speaker:** Honourable Members, I am on my legs, please take your seat. Don't be excited. Why so many persons are shouting at a time?

**Shri Abdul Bari Biswas:** On a point of order, Sir.

**Mr. Speaker:** Mr. Biswas, when I was on my legs why you were speaking? Please take your seat first. Why so many Members are shouting at a time, may I know? May I expect co-operation from the Members? I find that 15/20 persons are shouting at a time. Parliamentary decency and decorum should be maintained here. If a point of order is to be raised then one Member should stand up and raise the point of order. It is not the rule that 15/20 persons will be on their legs and shout. I appeal to you to please take your seat first. It is unfortunate that you are not hearing the Chair even. Please take your seat.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্যার, আপনার কাছে জোড় হাত করে ক্ষমা চেয়ে নিচ্ছি। আমি পয়েন্ট অব অর্ডারে কিছু বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভাকে জাল এবং জোচ্চোর, জালিয়াতদের আড্ডা বলে জ্যোতি বসু মহাশয় বাইরে আখ্যা দিয়েছেন। এই নিয়ে প্রিভিলেজ মোশান নিয়ে এখানে আলোচনা হয়েছিল। আজকে আবার তিমির ভাদুড়ী ঐ সি পি এম-এর লেজুড় হয়ে বক্তৃতা করে খবরের কাগজে পাবলিসিটি পাওয়ার জন্য আবার এখানে বলছেন জোচ্চোর অর্থমন্ত্রী। আজকে হাইকোর্টে রায় হয়ে গেছে, তাতে কি হয়েছে, যেখানে সি পি এম জিতে ছিল, সেখানে দেখা গেছে ফলস ভোটিং-এর জন্য সি পি এম-এর যে নির্বাচিত হয়েছিল তার নির্বাচন বাতিল হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দাবি জানাব, আজকে তিমির ভাদুড়ীর বক্তব্যের যে প্রোসিডিংস সেই প্রোসিডিংস থেকে এ অসত্য কথাগুলি আপনি এক্সপাঞ্জ করুন। স্যার, আপনি যেমন এই বিধানসভায় নির্বাচিত সদস্য, আমরাও তেমনি নির্বাচিত সদস্য, উনিও তেমনি নির্বাচিত সদস্য। ওঁর নির্বাচনে যদি কারচুপি না হয়ে থাকে, জোচ্চুরি, জালিয়াতি না হয়ে থাকে, উনি যদি সৎ হয়ে থাকেন, তা হলে আমরা অসৎ একথা শুনতে রাজী নই এবং মাননীয় স্পীকার মহাশয়, আশা করি আপনিও শুনতে রাজী হবেন না। স্যার, এই কথা শুনতে আমরা রাজী নই এবং আপনিও নিশ্চয়ই রাজী হবেন না। তাই মাননীয় স্পীকার মহাশয়, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে, তিনি যে বক্তব্য রেখেছেন সেটা অসার অসত্য এবং মিথ্যা। এমতাবস্থায় আপনি রুলিং দিন এবং ঐ পোরশানটা এক্সপাঞ্জ করে দেওয়া হউক।

**শ্রীমনোরঞ্জন প্রামাণিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, তিমিরবাবু তাঁর বক্তব্য হয় তিনি উইথড্র করুন তা না হলে তাকে মার্শাল দিয়ে এই হাউস থেকে বের করে দিন। তিনি এই হাউসকে অপমানিত করেছেন, তাকে মার্শাল ডেকে এই হাউস থেকে বের করে দিন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** আমরা স্যার, জোর গলায় বলছি হয় ওঁকে তাঁর বক্তব্য প্রত্যাহার করে নিতে হবে, তা না হলে আমরা কোন কথা শুনবো না।

**শ্রীনারায়ণ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমির তাঁর বক্তব্যে বলেছেন, আমরা কারচুপির মধ্যে দিয়ে নির্বাচিত হয়ে এসেছি। আমরা যারা গণতান্ত্রিক পথে আইনসংগত ভাবে নির্বাচিত হয়ে এসেছি তাঁদের প্রতি কটাক্ষপাত করা হয়েছে এবং বিধিসম্মত উপায়ে এই বিধানসভার প্রতিটি সদস্য নির্বাচিত হয়ে এসেছে। সুতরাং এই হাউসের প্রতিটি সদস্যদের প্রতি কটাক্ষপাত করা হয়েছে এবং আপনার প্রতিও কটাক্ষপাত করা হয়েছে, কেন না আপনি আমাদের দ্বারা নির্বাচিত হয়েছেন। সুতরাং আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে যে, তাঁকে তাঁর উক্তি প্রত্যাহার করে নিতে হবে।

**Shri A. H. Besterwitch:** Mr. Speaker, Sir, Shri Abdul Bari Biswas has raised a point of order regarding the use of the word 'Karchupi' by my friend Shri Timir Baran Bhaduri. As you know, Sir, he has used this word 'Karchupi' to mean that as there was 'Karchupi' in the election so the budget was also a 'Karchupi'. Shri Bhaduri did not say anything regarding the House. Now, if he says that there is 'Karchupi' in the budget and if Shri Abdul Bari Biswas has got to say anything on that point, then I say that there is no point of order involved in it.

(নয়েজ)

**শ্রীআবদুল বারি বিশ্বাস:** আপনি আস্যর আগে টেপরেকর্ডিং শুনুন তারপর ব্যবস্থা গ্রহণ করুন, তা না হলে এই বিধানসভার কাজ কিছুতেই চলতে পারে না।

**Mr. Speaker:** I have heard the points of order of Shri Abdul Bari Biswas and Shri Narayan Bhattacharyya. It has been alleged that Shri Timir Baran Bhaduri while making a speech has used an expression regarding the House to which the Honourable Members have taken exception and that he has described the House in a fashion which ought not have been done and that it is a contempt of the entire House. Shri A. H. Besterwitch, the leader of the group to which Shri Bhaduri belongs, has said that there is no reflection on the House itself but that it is a reflection on the election or a reflection on the character of the Budget. I think, the Honourable Members will agree with me, that a reflection on the entire House is a serious thing rather a very grave thing whereas a reflection on the election or the budget is something different. Shri Abdul Bari has also suggested that I should look into recorded speech and hear the tape-recording of the speech as to what actually has been said by the Member when he was delivering the speech. I assure you that I will look into the proceedings and also hear the tape-recordings, and if there is any reflection made on the House, I will certainly expunge it. So, after going through the Tape Recorder I will let the Honourable Members know the position to-morrow.

[3-45—3-55 p.m.]

**শ্রীগংগাধর প্রামাণিক:** স্যার, আপনি এক্সপাঞ্জ করবেন বলেছেন, কিন্তু এই এক্সপাঞ্জ হচ্ছে যে কথা, তার উপর আপনার স্টেপ নেবার কোন রাইট আছে কিনা, সেটা আমরা জানতে চাই এবং স্টেপ নেবেন কিনা সেটাও জানাতে চাই।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবেই এঁরা আমাদের গলা স্তব্ধ করে দেবেন জানি, এঁরা এইভাবেই গণতন্ত্রকে হত্যা করবেন এটা আমরা জানি। এভাবেই ১৯৭০-৭১ সালে বারাসত-বসিরহাটে গণতন্ত্রকে হত্যা করা হয়েছিল। এটা আজকে আপনাকে বলছি, আমরা এসেছি রাজনৈতিক মর্যাদা নিয়ে, কোথায় কি বলতে হবে, সেই জ্ঞান আপনাদের কাছে শিখতে হবে না। আমরা জানি বিধানসভার মর্যাদা কিভাবে রাখতে হয়, যদিও আমরা তিনজন, আপনারা আমাদের স্তব্ধ করে দেবেন এটা আমরা জানি, তবু পশ্চিমবাংলার জনসাধারণের কথা, পশ্চিমবাংলার মানুষের কথা এই সভায় বলতে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট আলোচনায় অংশগ্রহণ করে আমি আলোচনা আরম্ভ করছি যে, মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটকে ফুলিয়ে ফাঁপিয়ে দেখিয়েছেন

তিনি আত্মতুষ্টি লাভ করেছেন। এই সভায় মাননীয় মুখ্যমন্ত্রী জোর গলায় বলে গেলেন—পশ্চিমবাংলার আয় কত বেড়েছে, এখানে তিনি বলে গেলেন কনসোলিডেটেড ফান্ডের কথা, বাড়তি ফান্ডের কথা, আমি সেসব কথায় যেতে চাই না। মুখ্যমন্ত্রী অনেক সময় এইরকম কথা বলে থাকেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণ বলে - যারা কথা বলে বেশী, কাজ করে কম, তাদের বাচাল বলে, তাদের যে বাচাল বলে জনসাধারণ সেটা জানে। মাননীয় মুখ্যমন্ত্রী যখন পশ্চিমবঙ্গের দায়িত্ব নিয়েছিলেন, তিনি বলেছিলেন, ১ লক্ষ বেকারকে হলদিয়ায় চাকুরি দেবো, তিনি বলেছিলেন, ১৭ হাজার বেকারকে চাকুরি দেব, তিনি বলেছিলেন, ৪০ হাজার বেকারকে চাকুরি দেব। শিকেও ছিঁড়ে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাঁর কথা ধরছি না, তাঁর কথা আলোচনায় আনছি না। তিনি এইরকম বলে থাকেন, জনসাধারণ জানে তিনি কি বলেন না বলেন। সেটা জনসাধারণে ব্যাপার। কিন্তু অর্থমন্ত্রী মহাশয় তো অর্থশাস্ত্রবিশারদ, তিনি তো জানেন—১৯৬০ সালকে যদি টাকার অঙ্ক হিসাবে ১০০ পয়সা ছিল ধরা হয়, আজকে সেই টাকার দাম ৪০ পয়সারও নীচে নেমে গেছে। এটা কি তিনি অস্বীকার করবেন? এর জন্য কি তাঁর আত্মতুষ্টি? পশ্চিমবাংলার লোকের অসহায়তা কি তিনি উপলব্ধি করছেন, তিনি কি পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের দরিদ্র কৃষকের অসহায়তার কথা উপলব্ধি করছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, টাকার দাম যে কমে গেছে এই তথ্য মনে রেখে, কয়েকটি বরাদ্দের কথা সংক্ষেপে বলবো। আপনি জানেন, ধনিক সরকারের বাজেট রচনা হয় ধনিকদের দিকে তাকিয়ে, শ্রমজীবীদের দিকে তাকিয়ে বাজেট রচিত হয় না। যুক্তফ্রন্টের আমলে ১৯৬৯-৭০ সালের বাজেটে প্রশাসন খাতে বরাদ্দ ছিল ৭ কোটি ৬৫ লক্ষ টাকা, আর বর্তমান বছরের বাজেটে বরাদ্দ করা হয়েছে ৯ কোটি ২০ লক্ষ টাকা। তুলনা করে দেখুন যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে তুলনা করে দেখুন, আর যদি জানতাম পশ্চিমবাংলার সাধারণ কর্মচারীদের মাইনের জন্য এই টাকা ব্যবহৃত হবে, তা হলেও কথা ছিল। এই টাকা খরচ হবে আমলাতন্ত্রের জন্য। মুখ্যমন্ত্রী অনেক কথা বলেছেন, অর্থ-মন্ত্রী মহাশয় রাষ্ট্রকল্যাণের কথা বলেছেন। কল্যাণের বহরটা একটু দেখিয়ে দিই। যুক্তফ্রন্ট পুলিস খাতে বরাদ্দ করেছিলেন ২৭ কোটি ২০ লক্ষ টাকা, এবারে সেই খাতে বরাদ্দ ধরা হয়েছে ৩৭ কোটি ১৫ লক্ষ টাকা। অর্থাৎ ৫০ ভাগের বেশী। এবার আবার গত বছরের তুলনায় আরও ৫ কোটি টাকা পুলিস খাতে বেশী বরাদ্দ ধরা হয়েছে। গত বছরে যা ছিল বর্তমান বছরে তার চেয়ে বেশী ধরা হয়েছে। এঁরা শান্তি-শৃঙ্খলার কথা বলেন, শান্তি-শৃঙ্খলা পরিস্থিতির প্রভূত উন্নতি হয়েছে, অথচ দেখতে পাচ্ছি দিনের পর দিন পুলিস খাতে ব্যয় বাড়ছে। যদি জানতাম সাধারণ পুলিস কর্মচারীদের কল্যাণে এই টাকা ব্যয় করা হবে, তা হলে আর না হয় কথা ছিল। কিন্তু তা নয়, কিছুদিন আগে এই সভায় আই জি-র পোস্ট বাড়াবার জন্য বিল আনা হয়েছিল, এই টাকা ব্যয় করা হবে সেই বড় বড় আমলা পোষবার জন্য।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকার খরার কথা বলছেন, এই খরাত্রাণের খাতে টাকা খরচ করছেন এই সরকার। গত যুক্তফ্রন্ট সরকারের সঙ্গে তাঁদের হিসেব তুলনা করলে দেখা যাবে—দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার গোটা পশ্চিমবাংলায় মাত্র দুটো জেলায় খরা হয়েছিল, তার জন্য তাঁরা ব্যয় করেছিলেন ৭ কোটি ২২ লক্ষ ৬৩ হাজার টাকা; আর এই সরকার খরায় ব্যয় করেছেন ৩ কোটি ৭৮ লক্ষ ৮ হাজার টাকা। দেখুন, একটু হিসেব করে। আবার আমরা গোটা পশ্চিমবাংলায় দুর্ভিক্ষের পদধ্বনি শুনতে পাচ্ছি। মানুষ না খেয়ে মারা যাচ্ছে—পথে-ঘাটে-গ্রামে। কলকাতার রাজপথেও সেদিন একজন লোক অনশনে মারা গেছে, সুন্দরবন এলাকায় ৫ জন লোক স্বামী-স্ত্রী-ছেলে-মেয়ে কাজের অভাবে আত্মহত্যা করেছে। এঁরা খরাত্রাণে মাত্র ৩ কোটি ৭৮ লক্ষ টাকা খরচ করেছেন।

শিক্ষা খাতে এখন যাব না। দফাওয়ারী আলোচনা যখন হবে, তখন সেই বিতর্কে অংশগ্রহণ করবো।

স্বাস্থ্য চিকিৎসা খাতে বৃহত্তর কলকাতায় কয়েক লক্ষ লোক কেবল টি বি আক্রান্ত হয়ে মারা যাচ্ছে। আমি সব হাঁড়ি ভেঙ্গে দিলে ওরা সব ক্ষেপে যাবে। যাক্।

আর একটা বিষয় আলোচনা করা দরকার। সেটা হল পশ্চিমবাংলার বেকার সমস্যা। কি ভয়াবহ রূপ ধারণ করেছে এই বেকার সমস্যা। সরকারের কাছ থেকে সে সম্বন্ধে কোন সঠিক হিসেব পাওয়া যাবে না। পশ্চিমবঙ্গে কত বেকার আছে? কেন হিসেবটা দেওয়া হয় না? যদি

তা বের করে দেওয়া হয়, তা হলে জনসাধারণ সরকারের চরিত্রটা বুঝে নেবে। অতএব হিসেব পাওয়া যাবে না। কেউ বলছেন, ২০ লক্ষ, আবার কোন কংগ্রেসী নেতা বলছেন, ২৫ লক্ষ, আবার কেউ বলছেন ৪৫ লক্ষ। আর একটি তথ্যে দেখা যাচ্ছে গত ১০ বছরে যারা কর্মে নিযুক্ত ছিল তার শতকরা ৫ ভাগ কমে গেছে। ১৯৭২ স্যলের একটা হিসেবে দেখা যাচ্ছে—ইঞ্জিনীয়ারিং অ্যাসোসিয়েশন-এর—যে ইঞ্জিনীয়ার বেকার হচ্ছে ৭০ হাজার পাস ইঞ্জিনীয়ার, ১৯৬৯-৭০ ও ১৯৭১-৭২ সালে শিক্ষিত বেকারের সংখ্যা বৃদ্ধির হার ২৬·৩ এবং অন্যান্য বেকার ২২ শতাংশ। এটা গোটা পশ্চিমবাংলায়, আর আজকে গোটা পশ্চিমবাংলায় ৭০ লক্ষ বেকার গ্রামাঞ্চলের বেকারের সংখ্যা দিন দিন বেড়েই চলেছে। গ্রামের বর্গাদারদের জমিদার, জোতদাররা জোর করে জমি থেকে উচ্ছেদ করে দিচ্ছে সরকারের ব্যর্থ ভূমিনীতির জন্য। সরকার এত আইন করছেন, অথচ বর্গাদারদের কোন প্রোটেকশান-এর ব্যবস্থা করছেন না। বর্গাদার উচ্ছেদের ফলে গ্রামে বেশী অর্ধ শিক্ষিত বেকার সৃষ্টি হচ্ছে। মুর্শিদাবাদের জলংগী থানার অধিবাসীরা এখন আটা-ময়দা গুলে খাচ্ছে। মুর্শিদাবাদের হিন্দু তফসিলী শ্রেণীদের অবস্থা আরো ভয়াবহ, তাদের খাবার নাই, গায়ে কাপড় নাই, শীতকালে কাঁথা গায় দিতে পারে না, বাচ্চাদের একটা জামাও দিতে পারে না। ও'রা বলেন

[3-55—4-05 p.m.]

গণতন্ত্রের কথা, ও'রা বলেন আমরা কত প্রগতিবাদী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীকে বলছি তিনি চলুন গোটা পশ্চিমবাংলার অবস্থা দেখুন, দেখুন কিভাবে হিন্দু তফসিলী শ্রেণীর বন্যায়, খরায় ঘর পড়ে গিয়েছে, চাল বাঁধতে পারে নি। বি ডি ও অফিস থেকে লোন দিয়েছে পাঁচ-দশ টাকা করে ঘর বাঁধতে। ও'দের উপর ঘেন্না হয়। ও'দের বাজেট কারচুপির বাজেট। ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় এইরকম ধারা পালটাতে পারবে না আমরা এটা জানি এবং জানি বলেই এবং ও'দের চেহারা খুলে দেবার জন্য এই বাজেটে বিতর্কে আমরা অংশগ্রহণ করছি। আমি এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করছি।

**Shri Kanai Bhowmik:** Sir, I raise a point of order. মাননীয় সদস্য কমিউনিস্ট পার্টির ইতিহাস বর্ণনা করতে গিয়ে এই বাজেটের সংগে তার কোন সামঞ্জস্য নাই—তবুও সেই ইতিহাস বিকৃত করে বাজেটের সংগে বলা আইনসংগত কিনা এটা আমি আপনার কাছে উত্থাপন করছি।

**Mr. Speaker:** May I request the Honourable Member to make the speech on the point and to refer to the history of another political party only up to the extent that is necessary to explain any point relating to the budget. If any Member goes on making a statement regarding the history, the earlier history of a political party it may be CPI, it may be RSP, it may be Congress, it may be Muslim League—I think that will not be fair. He may refer to that only to explain any argument that he wants to make in support of the budget or against it. We are having a general discussion of the budget. You can discuss any point. For the sake of argument, to make your point intelligible, or to explain the point that you want to place before the House, you can refer to the history of a political party only to that extent which is absolutely necessary to make your point clear.

**শ্রীগংগাধর প্রামাণিকঃ** স্পীকার স্যার, বাজেট সমর্থন করতে গিয়ে পরিসংখ্যান সম্বন্ধে কিছু বলব না। কারণ, মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বিস্তারিত বর্ণনা গতদিন করেছেন। তবে মোর্চার শরীকদের এবং বিরোধী দলের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, তাঁরা কে এবং কি?

১৯২৩ সালে কমিউনিস্ট পার্টির জন্ম তাও বিলাতী কমিউনিস্টদের আদেশমতো তারা চলত। তাই ভারতীয় ঘটনা সমাবেশের চেয়ে ইওরোপীয় পরিস্থিতির দিকে বেশি তাকিয়ে থাকত।

হিটলারের শক্তি যখন ক্রমশ বৃদ্ধি পেতে লাগল তখন সেই ক্ষমতা কমাবার উদ্দেশ্যে যুক্তফ্রন্টের জন্য কমিউনিস্টদের উৎসাহ বাড়তে লাগল।

ব্রিটিশ সাম্রাজ্যবাদের মধ্যে তখন তারা গণতান্ত্রিক উপাদান দেখতে পেল—তার পর জোর দিয়ে সমস্ত গণতান্ত্রিক শক্তিকে এক হয়ে নাৎসী শক্তিকে ধ্বংস করার আহ্বান জানাল। কয়েক বছর নাৎসী ফ্যাসিজমের শ্রাদ্ধ চলার পর সাধারণ কর্মীরা প্রচণ্ড ধাক্কা খেল, হিটলার-স্ট্যালিন চুক্তির ফলে। ভারতীয় কমিউনিস্টরা বলতে শুরু করল, হিটলারের জার্মানীর যতই দোষ থাক না তার মধ্যে জাতীয় সমাজতন্ত্রের ইসারা পাওয়া যায়, কাজেই কমিউনিস্ট দৃষ্টিভঙ্গিতে পুঁজিবাদী গণতান্ত্রিক ব্রিটেনের তুলনায় নাৎসী জার্মানী বা ফ্যাসিস্ট ইটালী অনেক ভাল। এ অবস্থা দু বছর চলল। হিটলার সোভিয়েত রাশিয়াকে আক্রমণ করার পর ভারতীয় কমিউনিস্ট পার্টির বুদ্ধিভ্রষ্ট হল। প্রায় ছ মাস তারা নিষ্ক্রিয় থাকে, রাশিয়ার প্রতি সহানুভূতি থাকা সত্ত্বেও তারা যতদিন বিলাতী কমিউনিস্ট পার্টির নির্দেশ পায় নি, ততদিন চুপ করে ছিল। একটা হাস্যকর ঘটনার কথা মনে পড়ে গেল—১৯৪১-৪২ সালের শীতকালে পাটনায় তারা এক সর্বভারতীয় ছাত্র সম্মেলনের আয়োজন করেছিল। সভাপতি যখন পেঁছালেন তিনি ভাষণহারা। কারণ ব্যাখ্যা করতে গিয়ে তিনি বললেন, তাঁর ভাষণ লিখেছিলেন লাহোরে, তখনো কমিউনিস্ট পার্টির নিষ্ক্রয় কর্মপন্থা। যখন ট্রেন এলাহাবাদে তখন জানলেন কর্মপন্থা বদলিয়েছে—এবার নাৎসীবাদ ও নাৎসী জার্মানীর বিরুদ্ধে সংগ্রাম চালাতে হবে। এলাহাবাদ থেকে পাটনায় পেঁছানের মধ্যে তিনি ভাষণ রচনা করতে পারেন নি তাই ভাষণহীন। এই থেকেই বোঝা যায়, ভারতীয় কমিউনিস্ট পার্টির নিজস্ব কোন নীতি ছিল না।

আরও জঘন্য চরিত্র উৎঘাটিত হল কমিউনিস্টদের যখন জাতীয় কংগ্রেস স্বাধীনতার দাবিতে অটল থাকলো। তারা কংগ্রেসের বিরুদ্ধে অভিযোগ আনল—জার্মানী ও জাপানের জন্য প্রচ্ছন্ন সহানুভূতি আছে বলেই কংগ্রেস ব্রিটিশ যুদ্ধ প্রচেষ্টায় যোগ দেয় নি। এমন কি তাদের মধ্যে কেউ কেউ একথাও বলেছিল প্রকাশ্যে আন্তর্জাতিক কমিউনিজমের স্বার্থে ভারতবর্ষকে বলি দিতে তারা প্রস্তুত।

মাননীয় সদস্য সি পি আই থেকে কটাক্ষ করে যে উক্তি কংগ্রেসের বিরুদ্ধে করেছেন যে, পুঁজিপতির দালাল, এই যে বাজেট এটা পুঁজিপতিদের রক্ষা করার জন্য হয়েছে এই সম্পর্কে বলতে গেলে ঐ কথাগুলি এসে পড়ে। তাঁরা বলেছেন, বিলাতী শিক্ষায় শিক্ষিত আমাদের মুখ্যমন্ত্রী এবং ব্যারিস্টার ফাইন্যান্স মিনিস্টার তাঁর যে বাজেট বক্তৃতা এতে সমাজতন্ত্র আসে না। এই উক্তি করতে চেয়েছিলেন বলেই আমাকে এটা বলতে হয়েছে। ভারতবর্ষের ঐহিত্য ও ইতিহাসকে স্বীকার করেই কংগ্রেসের মতবাদ গড়ে উঠেছে। তাই জন্য আজকে জাতীয় কংগ্রেস ঐক্যের নামে বৈচিত্র্যকে দমন করার চেষ্টা করে নি। পার্থক্য স্বীকার করে নিয়ে তাদের মধ্যে সমন্বয় করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। তাই রাজন্যভাতা বিলোপ হলেও রাজারা দেশদ্রোহী হয় নি। জমিদারীর বিলোপ সাধন করে জমিদার কংগ্রেস ছাড়ে নি। একচেটিয়া পুঁজিপতির নিয়ন্ত্রণ করলে তারা বিরুদ্ধাচরণ করে নি। কারণ তারা বিশ্বাস করেছে এর দ্বারা অসংখ্য জনগণ উপকৃত হচ্ছে ও হবে। কংগ্রেসের মধ্যে যারা নিজ স্বার্থ রক্ষা করতে চেয়েছিল তারা কংগ্রেস ছেড়ে চলে গিয়েছে। গিয়ে তারা জোট বেঁধেছে রাইট রিঅ্যাকসনারী ও লেফট অ্যাডভেঞ্চারিস্টদের সাথে। দল তারা বেঁধেছে, কিন্তু ভারতবর্ষের সমস্ত সাধারণ মানুষ তাদের ত্যাগ করেছে। ১৯৩১ সালে করাচী কংগ্রেসে সমাজতন্ত্রের আদর্শ গৃহীত হয়, পণ্ডিত জওহরলালের অপরিসীম চেষ্টার ফলে। দীর্ঘ ৩৯ বছর পর প্রথম পদক্ষেপ হল ইন্দিরা গান্ধীর নেতৃত্বে। কংগ্রেসে চলে গেলেন যাঁরা ঐ সমাজতন্ত্রের ছাঁচ, তাঁরা মনে-প্রাণে গ্রহণ করতে পারে নি বলে। দলে দলে যুবক, ছাত্র ও সাধারণ মানুষ ইন্দিরার নেতৃত্বে কংগ্রেসের নূতন রূপ দিল। তারই আদর্শে এই বাজেটের প্রথম পদক্ষেপ। জোটের শরীকদের নিরাশ হবার কিছু নাই। আমরা ধীরে ধীরে সমাজতন্ত্রে নিশ্চয় যাব। স্যার, কমিউনিস্টরা সমাজ পুনর্গঠনের জন্য হিংসা ও বিদ্বেষকে প্রয়োজনীয় হাতিয়ার বলে স্বীকার করে নিয়েছে। তাই হিংসাত্মক বিপ্লব ছাড়া সমাজ পুনর্গঠনের এই প্রচেষ্টা বিশ্বনাথবাবুদের মস্তক বিকৃতির কারণ হয়েছে। বাজেটে কিছু হয় নি, এতে কিছু হবে না, পুঁজিপতিদের রক্ষা করার ব্যবস্থা হয়েছে—সিদ্ধার্থবাবুর বিলাতী শিক্ষায় সমাজতান্ত্রিক বাজেট করা যায় না এইসব কথা নিছক বাজার গরম করার চেষ্টা করেছেন।

[4-05—4-15 p.m.]

স্যার, আপনি জানেন গোপাল গুহ আমার কনস্টিটিউয়েন্সির লোক। গোপাল গুহ সম্পর্কে তারা বলেছিলেন ২ লক্ষ বিঘা জমি নাকি তিনি সেখানে আত্মসাৎ করে রেখেছেন। স্যার, হাজার হাজার টাকা খরচ করে সেই জমি দাঁড়িয়েছে ১,৭০০ বিঘায় এবং তাও সরকারী বিচার সাপেক্ষ এবং সেটা ১,৭০০ বিঘায় দাঁড়াবে, না ১৭০ বিঘায় দাঁড়াবে, না ৭০ বিঘায় দাঁড়াবে এখন তার বিচার হয় নি। কাজে কাজেই এই সমস্ত ছেঁদো কথায় চমৎকার মেঠো বক্তৃতা করে বাজার গরম করার ব্যবসা বন্ধ করে গঠনমূলক সমালোচনার প্রশ্ন রাখলে মোর্চাকে যথেষ্ট সম্মান দেওয়া যাবে। স্যার, পরিশেষে আমি এই বাজেটে আমার কিছু নিবেদন রাখতে চাই। স্যার, তফসিলী ও আদিবাসীদের শিক্ষা এবং কর্মসংস্থান-এর নির্দিষ্ট পরিকল্পনা এই বাজেটে স্থান পাওয়া উচিত ছিল। প্রত্যেক তফসিলী ও আদিবাসী এলাকায় প্রাথমিক বিদ্যালয় স্থাপনের সময় নির্ধারণ করার প্রয়োজন ছিল এবং যদিও এগুলি কর্মসূচির ভিতর আছে, কিন্তু তবুও আমি বলবো যে, এর জন্য সময় নির্ধারণ করার প্রয়োজন ছিল। ঐ সমস্ত গ্রামে যেসমস্ত হাই স্কুল আছে, ভোকেশন্যাল ইনস্টিটিউসন আছে, সেখানে আবাসিক নির্মাণ করা দরকার। কর্মোদ্যোগের ব্যাপারে ক্ষুদ্র ও মাঝারি শিল্প প্রতিষ্ঠা করে এই এলাকার লোকেদের উপার্জনের উপযোগী করে তুলতে পারলে তবেই গরিবী হঠাও পদক্ষেপ সাফল্যমণ্ডিত হবে। আরো থাকা উচিত ছিল এক-ফসলা জমিকে কি করে দু-ফসলা করে ঐ এলাকার লোকেদের বাকি ৯ মাসের কর্মসংস্থান হয় তার নির্দিষ্ট উপায় রচনা ইত্যাদির ব্যবস্থা যদি এই বাজেটে থাকতো, তা হলে এটা খুব ভাল হত, যাকে আমরা বলি অ্যাডভেঞ্চারিস্ট বাজেট—সেটাই আমরা আশা করেছিলাম। যাই হোক, অদূর ভবিষ্যতে এই সমস্ত ইঙ্গিত থাকবে এই আশা করে আমি এই বাজেটকে সমর্থন করলাম।

**শ্রীকানাই ভৌমিক:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বিতর্কে অংশগ্রহণ করে প্রথমেই মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে কতকগুলি বিষয় যে উল্লেখ করেছেন সে সম্পর্কে যে ভুল ধারণা সৃষ্টি হতে পারে সেই বিষয়ে দু-একটি কথা পরিষ্কার করে আমাদের পার্টির তরফ থেকে এখানে রাখতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে তিনি কমিউনিস্ট পার্টির বক্তব্য এবং বিশ্বনাথবাবুর বক্তব্যকে আলাদা করে দেখাবার চেষ্টা করেছেন এবং তিনি কোথা থেকে সি পি আই এবং বিশ্বনাথবাবুর বক্তৃতার বিরোধিতা আবিষ্কার করলেন আমি জানি না। আমরা এই সরকারের শরিক এবং এই সরকারের বাজেটের সমালোচনা করার সময় এই বাজেটের মধ্যে কোন কোন বিষয় আমাদের পি ডি-এর ১৭ দফা কর্মসূচি রূপায়ণের পক্ষে যথেষ্ট হচ্ছে না, বাধা হচ্ছে সে বিষয়ে কমিউনিস্ট পার্টি থেকে এবং শরিকের পক্ষ থেকে নিশ্চয় বলবার অধিকার আছে। সেই দিক থেকে আমরা বাজেটের সমালোচনা করেছি সেই সমস্ত বিষয়ে যা নাকি এই বাজেটে ১৭ দফা কর্মসূচি রূপায়ণে ব্যর্থতা প্রকাশ করেছে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন এই বাজেট সম্পর্কে কমিউনিস্ট পার্টির বক্তব্য কি, সেটা আমাদের কাগজ কালান্তরে আমরা প্রতিদিন প্রকাশ করে যাচ্ছি এবং সেখানে আমরা পরিষ্কারভাবে বলেছি যে, এই বাজেটের মধ্যে গতানুগতিকতা আছে এবং সেই গতানুগতিকতাকে যদি বন্ধ করা না যায়, তা হলে জনসাধারণের আশীর্বাদের উপর নির্ভর করে যে পি ডি এ সরকার তৈরি হয়েছে অনেক আশা-ভরসা নিয়ে, সেই আশা-ভরসা পালনে পি ডি এ সরকার হতাশায় পরিণত হবে এবং তার মধ্য দিয়ে একমাত্র লাভবান হবে দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তি, জোতদার, জমিদারদের দালাল, যারা গোপাল গুহের মত জোতদার, জমিদারদের সাহায্য করার জন্য ওকালতি করে, সেই ধরনের প্রতিক্রিয়াশীল শক্তিরা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিক থেকে আমাদের রাজ্য পার্টির সহ-সম্পাদক হিসাবে সমস্ত দায়িত্ব নিয়ে আমি ঘোষণা করতে চাই যে, মুখ্যমন্ত্রী যে কথার পার্থক্য দেখাবার চেষ্টা করেছেন আমাদের পার্টির সঙ্গে বিশ্বনাথবাবুর বক্তব্যের, সেই কথা আমরা অস্বীকার করি এবং বিশ্বনাথবাবুর বক্তব্য যে সম্পূর্ণভাবে কমিউনিস্ট পার্টিরই বক্তব্য সেটাই প্রতিফলিত করেছে।

আমি পরিষ্কার ভাবে বলতে চাই, এই বাজেট গতানুগতিক বাজেট। এই কারণে যে, আজকে দেশের মধ্যে যে অভাব-অভিযোগ, দারিদ্র্য, বেকারী সেই অবস্থাকে যদি ঢেকে আত্মসন্তুষ্টির মনোভাব না থাকি এবং বাজেটকে যদি নতুন পরিবর্তনের দিকে পরিচালিত না করতে পারি, তা হলে আজকে পশ্চিমবাংলার যে ভয়াবহ সঙ্কট, যে সঙ্কটের সামনে পি ডি এ সরকার ১৭ দফা কর্মসূচি

নিয়ে দাঁড়িয়েছে সেই কর্মসূচিকে সফল রূপায়ণের দিকে নিয়ে যেতে পারবো না। কাজেই যে কথা বিশ্বনাথবাবু বলেছেন সে কথাই আবার বলতে চাই যে, যদি পশ্চিমবাংলাকে বাঁচাতে হয়, তা হলে সেই পুরানো ঢঙে, পুরানো কায়দায় গতানুগতিক বাজেট দিয়ে হবে না, একটা নতুন লক্ষ্যের দিকে নিয়ে যেতে হবে, যে লক্ষ্য হচ্ছে আমাদের পশ্চিমবাংলায় একচেটিয়া পুঁজিবাদী গোষ্ঠী এবং প্রতিক্রিয়াশীল চক্র যেভাবে সর্বনাশ করার চেষ্টা করছে তার বিরুদ্ধে দাঁড়ানো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি, গত ১১ মাসের মধ্যে আমাদের এই পি ডি এ সরকার কিছু কিছু কাজ করেছেন এবং সেদিক থেকে কিছুই কাজ সরকার করেন নি তা আমরা বলি নি, আমরা বলতে পারি না। কিন্তু একথা পরিষ্কারভাবে বলতে চাই যে, সেটা আদৌ যথেষ্ট নয়। স্যার, দেশের উন্নয়নের পক্ষে বা মূল সমস্যার সমাধানের দিক থেকে এই বাজেট সঠিকভাবে কোন ডিরেকসান দিতে পারে নি। স্যার, আপনারা দেখেছেন এই আর্থিক দুরবস্থার সুযোগ নিয়ে আজ কিভাবে সারা ভারতবর্ষে প্রতিক্রিয়াশীল শক্তিগুলি মাথা চাড়া দিয়ে উঠেছে। আমাদের পাশের রাজ্য উড়িষ্যাতে গত কয়েকদিন আগে কিভাবে প্রতিক্রিয়াশীল শক্তি জোটবন্ধ হয়েছে সে খবর আপনারা সকলেই জানেন। আপনারা জানেন, কিভাবে বিজু পট্টনায়ক আমাদের এই পশ্চিমবাংলায় প্রতিক্রিয়াশীল শক্তির সঙ্গে যোগসূত্র তৈরি করবার চেষ্টা করছে। আমাদের এখানকার যারা বামপন্থী হঠকারী, যারা আমাদের বামপন্থী আন্দোলনকে ছিন্নভিন্ন করতে চায় তাদের ঐক্যবন্ধ করে তারা জোটবন্ধ হবার চেষ্টা করছে। তারা পারছে কেন? আমরা দৃঢ়ভাবে মনে করি, আমাদের দেশে যে অবস্থা, যে দুরবস্থা সেটার প্রতিকার করবার জন্য আমাদের যে পথ, যা আমরা ১৭ দফা কর্মসূচির মাধ্যমে সেই নতুন দিকে নিয়ে যাবার প্রতিশ্রুতি দিয়েছিলাম সেই দিকে যাত্রা করতে যদি আমরা দুর্বল হয়ে পড়ি, সেই ডিরেকসান হারিয়ে ফেলি, যদি আমরা পরিবর্তন করার দিকে না যাই—ভূমিসংস্কারের প্রশ্নে, খাদ্য, শিল্পোন্নয়ন, বেকার বিরোধীর প্রভৃতির বিভিন্ন প্রশ্নে যে নীতি গ্রহণ করা হয়েছে সেই নীতি যদি আমরা কার্যকর করার বদলে ধামাচাপা দিই বা দেরি করিয়ে দেবার নীতি গ্রহণ করি, তা হলে আমাদের প্রতিক্রিয়াশীল শক্তির হাতকেই শক্তিশালী করা হবে। সঙ্গে সঙ্গে আমাদের এখানকার যে কঠিন পরিস্থিতি তার মোকাবিলা করার জন্য এই পি ডি এ সরকার যে প্রতিশ্রুতি দিয়েছে বা যে কর্মসূচি জনসাধারণের সামনে হাজির করেছে এবং যার পেছনে এত সমর্থন পেয়েছে সেটা সার্থক করার দিক থেকেও আমরা ব্যর্থ হব। আজকে শুধু আইন করলেই হবে না, জনসাধারণের মনে উৎসাহেরও সৃষ্টি করতে হবে। সেই উৎসাহ সৃষ্টি হয় না যদি না বাজেটের মাধ্যমে বা পলিসির মাধ্যমে সত্যিকারের বাজেট তৈরি করা হয়। আর তার সঙ্গে সঙ্গে কায়েমীস্বার্থ যারা আমাদের বাধা হয়ে দাঁড়িয়েছে তাদের অপসারিত করতে পারি। মাননীয় স্পীকার মহাশয়, এই প্রসঙ্গে বলতে চাই, এই দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল শক্তি কংগ্রেসের ভেতরেও আছে, কংগ্রেসের বাইরেও আছে একথা ভুলে গেলে চলবে না। মাননীয় মুখ্যমন্ত্রী যদি মনে করেন কংগ্রেসের বাইরে থেকেই প্রতিক্রিয়াশীল শক্তিরা আঘাত দেবার চেষ্টা করছে তাহলে আমি বলব, সেটা ভুল, তা নয়, আমাদের এই পি ডি এ-র মধ্যে অনেক প্রতিক্রিয়াশীল চেষ্টা করছে যাতে আমাদের অন্য পথে নিয়ে যেতে পারে। মাননীয় স্পীকার মহাশয়, আজকে অন্ধ্র, আসাম, উড়িষ্যার ঘটনা কি প্রমাণ করে? অন্ধ্রে, যেখানে রাষ্ট্রপতির শাসন চলেছে সেখানে কংগ্রেসের এক অংশ সেপারেটিস্ট মুভমেন্টের সঙ্গে জয়েন করে নি? আসামে ভাষা আন্দোলনে কংগ্রেসের এক অংশ সেই ভাষা আন্দোলনের জন্য সেই প্রতিক্রিয়াশীল রাজনীতির

[4-15—4-25 p.m.]

দিকে যায় নি? এই কয়েকদিন আগে কাছাড়ের একজন যিনি আসামের মন্ত্রিসভার সদস্য, তিনি বিদ্রোহ ঘোষণা করেন নি, তিনি একথা প্রকাশ্যে বলেন নি যে, আসামের এই ভাষা দাঙ্গার জন্য দায়ী আসাম মন্ত্রীসভায় যে মন্ত্রীরা আছেন তার ইঙ্গিত করেন নি, উড়িষ্যার এই পরিণতি, সেখানে রাজ্যপালের শাসন কায়েম আছে, তার পিছনে কংগ্রেসের চক্রান্ত থাকে নি? ৪০ জন এম এল এ কি নন্দিনী শতপথীর নির্বাচনে তারা জয়েন্ট পিটিশন করে বিরোধিতা ঘোষণা করেন নি? কাজেই আজকে চোখ বুজে থাকলে চলবে না। সমগ্র দিক থেকে জনসাধারণের অগ্রগতি রোধ করার জন্য জনসাধারণ চাচ্ছে সিলিং কার্যকর করার জন্য, যখন হোলসেল ট্রেড ইন রাইস অ্যান্ড ফুড গ্রেন্স-এর ন্যাশানালাইজেশন করার কোশ্চেন উঠেছে, যখনই সমস্ত দিক থেকে একচেটিয়া পুঁজিকে চূড়ান্ত আঘাতের প্রশ্ন উঠেছে, যখনই গ্রামে সামন্ততন্ত্র শক্তি সম্পূর্ণভাবে শেষ করার জন্য জনসাধারণ

আগ্রহশীল তখনই হঠাৎ প্রতিক্রিয়াশীল শক্তি কংগ্রেসের বাইরে এবং ভিতরে তারা জোটবন্ধ হচ্ছে, আক্রমণ করছে। সেই হুঁশিয়ারী কমিউনিস্ট পার্টি দিকে চায়। তার উপর দাঁড়িয়ে কমিউনিস্ট পার্টি যেখানে যেখানে বাধা আছে, যেখানে যেখানে দুর্বল দিক আছে, যেখানে যেখানে আমাদের ১৭ দফা কর্মসূচির কার্যকর দিক থেকে অসংগতি আছে সেটা তুলে ধরার চেষ্টা করেছে। এটাই কমিউনিস্ট পার্টির নীতি এটাই বিশ্বনাথবাবু প্রতিফলিত করেছেন, এটাই আমাদের পি ডি-এর ১৭ দফা কর্মসূচির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একথা না বলে থাকতে পারছি না, সেটা হচ্ছে, জয়নাল আবেদিন সাহেবের একটা কথা যা তিনি কমিউনিস্ট পার্টি সম্বন্ধে বলেছেন, যে কমিউনিস্ট পার্টি এই পি ডি এফ-এর শরিক, যে কমিউনিস্ট পার্টির সঙ্গে মিলে কংগ্রেস জনতার নানা আন্দোলন, নানা বিষয়ে রূপ দেবার জন্য বন্ধপরিকর হয়েছে সেখানে জয়নাল আবেদিন সাহেব সেদিন বক্তৃতায় বললেন যে, কমিউনিস্ট পার্টির ইতিহাস হচ্ছে বিশ্বাসঘাতকের ইতিহাস। একথা অন্য কোন কংগ্রেসী এম এল এ বললে হয়তো এতটা গুরুত্বপূর্ণভাবে গ্রহণ করতাম না, কিন্তু জয়নাল আবেদিন সাহেব একজন ক্যাবিনেটের সদস্য, তার বক্তব্য আমরা ধরে নেবো গভর্নমেন্টের বক্তব্য এবং গভর্নমেন্টের দিক থেকে তিনি বক্তৃতা করেছেন এবং এতে আমরা অত্যন্ত আশ্চর্যান্বিত হয়েছি, ক্ষুব্ধ হয়েছি। মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় নানা কথা বলেছেন। তিনি পি ডি এ-কে রক্ষার কথা বলেছেন। এমনকি তিনি বলেছেন, যারা পি ডি এ-র সঙ্গে বিশ্বাসঘাতকতা করে এই পি ডি এ-কে ভাঙতে চান, তারা বিধানসভার সদস্য থেকে পদত্যাগ করে আবার নির্বাচিত হবেন। কিন্তু মুখ্যমন্ত্রী তাঁর অন্যতম সদস্য জয়নাল আবেদিন সাহেব পি ডি এ-র একজন শরিক পার্টির বিরুদ্ধে এই রকম নগ্ন, কুৎসিৎ প্রচার করলেন তার বিরুদ্ধে একটি কথাও বললেন না। এটা কি পি ডি এ-কে শক্তিশালী করার নীতি? এটাই কি পি ডি এ-কে চালু রাখার নীতি? এর ভিতর দিয়ে কি পি ডি এ শক্তিশালী হবে? আমরা কমিউনিস্ট পার্টিরা পি ডি এ-কে শক্তিশালী করতে চাই বলে যেখানে যেখানে ভুল দেখি সেখানে সমালোচনা করি এবং এই করাটা আমরা মোর্চার পক্ষে পবিত্র কর্তব্য এবং দায়িত্ব বলে মনে করি। এটা না করা আমরা অন্যায় এবং অসংগত বলে মনে করি। সেজন্য কমিউনিস্ট পার্টি আজকে পরিষ্কারভাবে একথা বলতে চায় যে, আজকে পি ডি এ-কে শক্তিশালী করাই শুধু আমাদের দায়িত্ব নয়, কংগ্রেসের দায়িত্ব আছে এবং সেইভাবে, সেই দিক থেকে উভয়েরই এই ১৭ দফা কর্মসূচির উপর দাঁড়িয়ে যে ধরনের প্রতিক্রিয়াশীল শক্তি নানাভাবে এইসব জিনিস করছে, নানাদিক থেকে বাধা দিচ্ছে, সেটা আমাদের রুখতে হবে। আমি পরিশেষে একথা বলতে চাই, আজকে সমালোচনা করে যেখানে যেখানে ভুল হচ্ছে সেটা যদি পি ডি এ-র শরিক হিসাবে দেখিয়ে দেই, আমরা যদি ঘটনা দিয়ে প্রমাণ করে দেই, তা হলেও যদি পি ডি এ-র যারা মন্ত্রিসভার সদস্য, যারা নেতা তারা যদি এর গুরুত্ব না দেন, তা হলে পি ডি এ-কে এগিয়ে নিয়ে যাওয়া সত্যিকারের কঠিন হয়ে দাঁড়াবে। সেজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথা বলবো যে, এইরকমভাবে ইউ এফ-এর সময়ে সি পি এম-এর যে দোষত্রুটি ছিল সেটা আমরা দেখিয়েছিলা, এবং ইউ এফ-এর সময়ে সি পি এম যেসব অন্যায় কাজ করেছে এই ক্যাবিনেট-এর মধ্যে থেকেও আমরা তাদের এই ভুল নীতির সমালোচনা করেছি, ফাইট করেছি। ইউ এফ-এর মধ্যে থেকেও আমরা সি পি এম-এর কার্যকলাপ সম্পর্কে ফাইট করেছি। আমাদের এখন নির্বাচিত সদস্য শিবপদ ভট্টাচার্যকে যখন মাথা ফাটিয়ে দিয়েছে তখন আমরা মিটিং বয়কট করে প্রতিবাদ জানিয়েছি, কমিউনিস্ট পার্টি যুক্তফ্রন্টের মধ্যে থেকেও তখন তাদের নির্দিষ্ট নীতির উপর দাঁড়িয়ে সেটা কার্যকর করার চেষ্টা করে গেছে। সেই সি পি এম যখন অন্যায় করেছে, তখন তার বিরোধিতা করেছি। আজকে পি ডি এ-র মধ্যে থেকে এই কথা পরিষ্কার করে দিতে চাই, কংগ্রেসের পরিচালনার বিরুদ্ধে কংগ্রেসের নীতি সম্বন্ধে, গভর্নমেন্টের সম্বন্ধে পি ডি এ-র নীতি অমান্য করে, দুর্বল করে দিয়ে কোনদিকে চলবার চেষ্টা করে, তা হলে কমিউনিস্ট পার্টি তার সমালোচনা করবে এবং পি ডি এ-র মধ্যে থেকে সেই সমালোচনা করা অসংগত নয় এবং তা প্রয়োজন বলে আমরা মনে করবো। কারণ এখন পি ডি এ গঠিত হয়েছে জনসাধারণের স্বার্থে, জনসাধারণের আশীর্বাদে। কোন দু-একটা দলের প্রচেষ্টায় নয়, পি ডি এ গঠিত হয়েছে মানুষের অভিজ্ঞতার মধ্যে দিয়ে। আন্দোলনের মধ্যে দিয়ে। সেদিক থেকে বিবেচনা করে, এই বাজেটের যে ত্রুটিগুলো রয়েছে সেইগুলো যেন দূর হয়, এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আমাদের বিরোধী বন্ধু মাননীয় তিমির ভাদুড়ী মহাশয় এই সভায় বাজেটের সমালোচনা করতে গিয়ে বহু অবান্তর প্রসঙ্গ উত্থাপন করেছেন, আমি আশা করবো যে, তিনি নিজেই যেসমস্ত বক্তব্য অর্থমন্ত্রীর বক্তৃতা সম্বন্ধে রেখেছেন —তিনি নিজে বিবৃতি এখানে দিয়েছেন তাতে তিনি নিজে বুঝতে পেরেছেন অর্থমন্ত্রী মহাশয় এই বাজেট নিয়ে কারচুপি করেন নি, বরঞ্চ সভাকে এবং জনসাধারণকে বিভ্রান্ত করবার জন্য এই বাজেটকে তিনি নিজেই ভালভাবে অনুধাবন না করে এখানে তাঁর বক্তব্য উপস্থিত করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের তিমিরবাবু এই বাজেটের যেটা মূল লক্ষ্য, সেই লক্ষ্য সম্বন্ধে তিনি বিন্দুমাত্র অনুধাবন করতে পারেন নি। আমাদের এই বাজেটকে আমরা এই কথা বলছি না যে, আমরা একটা যুগান্তকারী বাজেট এখানে উপস্থিত করেছি। আমরা এই কথা বলেছি না যে, আমরা একটা সমাজতান্ত্রিক বাজেট এখানে উপস্থিত করেছি, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা এটাকে নিশ্চয়ই অনুধাবন করতে পেরেছেন যে, আমরা সমাজবাদের পথের দিকে পদক্ষেপ নিচ্ছি, এই বাজেটের মাধ্যমে। এই ব্যজেটে আপনি দেখেছেন নূতন করে কর্মসংস্থানের ব্যবস্থা, তার লক্ষ্য এই বাজেটের মধ্যে আছে। এই বাজেটে গ্রামীণ উন্নয়নের পরিকল্পনা এবং তার জন্য বিরাট ব্যবস্থা এই বাজেটের মধ্যে করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কথা মাননীয় সদস্য তিমির-বাবুর বাজেটের মধ্যে খালি দুটো দিক সম্পর্কে তাঁর দৃষ্টি পড়েছে, সাধারণ প্রশাসন এবং পুলিস বিভাগের উপর। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের মধ্যে যে সমস্ত কল্যাণমূলক কাজ হচ্ছে, যে বিরাট অংক, বিরাট অর্থ বরাদ্দ হয়েছে, এই বছরে যে বরাদ্দ অর্থ তার থেকে অনেক বেশী আমরা খরচ করেছি জনকল্যাণের কাজে, সে সম্বন্ধে কোন দৃষ্টি তিমিরবাবু দিতে পারেন নি। তিনি তুলনামূলকভাবে দু-একটা কথা বলেছেন। তিনি যদি দেখতেন যে, শিক্ষা খাতে যুক্তফ্রন্টের সময় যে অর্থ বরাদ্দ হয়েছিল তার থেকে কত বেশী অর্থ আমরা শিক্ষা খাতে বরাদ্দ করেছি—শিক্ষা খাতে যুক্তফ্রন্টের সময় অর্থ বরাদ্দ ছিল ৫৯ কোটি টাকা, সেখানে এবারে আমরা শিক্ষা খাতে ৮৮ কোটি টাকা বরাদ্দ করেছি। প্রতিটি ক্ষেত্রে আজকে সমাজবাদের লক্ষ্যে উপনীত হবার বা সমাজকল্যাণমূলক

[4-25—4-35 p.m.]

কাজে বহু অর্থ আমরা এখানে বরাদ্দ করেছি। তা যদি দেখতেন যে যুক্তফ্রন্টের আমলের সমাজ-কল্যাণমূলক কর্মসূচি আর আমাদের রাজ্যসরকার-এর কর্মসূচি, তার চেয়ে বহুগুণ বেশী আমরা এইবার এই কাজে অর্থ বরাদ্দ করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৯-৭০ সালে যেখানে আমরা দেখেছি যে, মাত্র ৮২ লক্ষ টাকা সমাজকল্যাণমূলক কর্মসূচির জন্য রাজ্যসরকার ব্যয় করেছে, সেখানে এই বছর আমরা ব্যয় করেছি প্রায় ৩ কোটি ৫ লক্ষ টাকা, আর আগামী বছর ৩ কোটি ৪৫ লক্ষ টাকা ব্যয়ের পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিমিরবাবু ত্রাণের অর্থ-বরাদ্দ নিয়ে সবাইকে বিভ্রান্ত করবার চেষ্টা করেছেন। তিনি যদি লক্ষ্য করতেন আমাদের সঙ্গে যুক্তফ্রন্টের পার্থক্য, তা হলে এইগুলি দেখতে পেতেন। আপনি তো দেখেছেন অভাবের সময় আমরা মানুষকে কাজে নিয়োগ করে সাহায্য করতে চেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোনদিন পশ্চিমবাংলায় ত্রাণ কাজে অর্থাৎ টি আর-এর মাধ্যমে কর্মসংস্থান করে এবং এর বাবত এই টাকা ব্যয় করা সম্ভব হয় নি যেটা আমরা এই বছর করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭ কোটি ১২ লক্ষ টাকা আমরা গত বছর টি আর-এর কাজে ব্যয় করেছি। প্রয়োজন হলে আমরা আগামী বছরও এই সাহায্য পরিকল্পনা চালু রাখব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ত্রাণের কাজে আমাদের যে ব্যয় হচ্ছে এত ব্যয় যুক্তফ্রন্টের আমলে হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু ত্রাণ ব্যবস্থাই নয়, এই বাজেটের মধ্যে তিনি যদি লক্ষ্য করতেন, তা হলে দেখতে পেতেন যে, আমরা সমগ্র উন্নয়নের জন্য প্রতিটি ক্ষেত্রে কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছি, এবং শুধু তাই নয়, এইসমস্ত পরিকল্পনাকে আমরা সার্থক ভাবে রূপায়ণের জন্য অগ্রসর হচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ইতিমধ্যে আলোচিত হয়েছে আমরা পানীয়জলের জন্য কি করছি। ১৯৬৯-৭০ সালে পানীয় জলের জন্য ৩৮ লক্ষ টাকা ব্যয় হয়েছে, সেখানে এই বছর পানীয় জলের জন্য আমরা বরাদ্দ করছি ৭৮ লক্ষ টাকা। আমরা পল্লীবাংলার মানুষের জন্য পানীয় জলের ব্যবস্থা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষির উন্নতির জন্য যে পরিমাণ টাকা অন্যান্য মন্ত্রিসভা ব্যয় করে গিয়েছে তার চেয়ে কত বেশী অর্থ আমরা শুধু বরাদ্দ করি নি, তার চেয়েও বেশী টাকা ব্যয় করতে সম্মত হয়েছি। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, আপনি যদি দেখেন, তা হ'লে দেখবেন ১৯৬৯-৭০ সালে যেখানে টিউবওয়েল বাবত এবং অন্যান্য সেচ বাবত ৯৯ লক্ষ টাকা ব্যয় হয়েছিল, সেখানে আমরা এই বছরে ১৪ কোটি টাকা ছেড়ে প্রায় ১৫ কোটি টাকা মত বরাদ্দ করেছি। ৭ কোটি টাকার মত কৃষকদের জন্য সিড লোন দেওয়ার ফার্টিলাইজার লোন দেওয়ার ব্যবস্থা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি খুব ভালভাবেই জানেন পশ্চিমবাংলায় গত বছর যে খরা পরিস্থিতি ছিল তাতে পশ্চিমবাংলার মানুষ আজকে হয়ত অনাহারে হাহাকার করত, কিন্তু তা করছে না, আমাদের এই পরিকল্পনার জন্য। যে পরিকল্পনা আমরা গ্রহণ করেছি বিভিন্ন এলাকায় সেটা হচ্ছে অগভীর নলকূপ স্থাপন করে সেচের ব্যবস্থা করা। সেচের ব্যবস্থা করতে গিয়ে খরার জন্য গত বছর আমাদের যে ঘাটতি হয়েছিল, সেটা অনেকটা পূরণ করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার বিভিন্ন কর্মসংস্থান পরিকল্পনা গ্রামবাংলার বেকার যুবকদের জন্য গ্রহণ করেছেন সে সম্বন্ধে নিশ্চয়ই অবগত আছেন। আগে যেখানে ২ কোটি ৯৯ লক্ষ টাকা আমাদের পল্লী কর্মসংস্থান প্রকল্পের জন্য বরাদ্দ ছিল এখন সেটাকে বাড়িয়ে ৩ কোটি ৩১ লক্ষ টাকা ইতিমধ্যেই খরচ করে ফেলেছি। এবং আমরা আশা করছি পল্লী অঞ্চলে কর্মসংস্থানের মাধ্যমে আরও বেশী অর্থ আমরা এ বছরে ব্যয় করতে পারব। তা ছাড়া আপনারা জানেন স্পেশাল এমপ্লয়মেন্ট স্কীম-এর মাধ্যমে আমরা বহু বেকার যুবকদের কাজের চেষ্টা করছি এবং এ বছরে এ বাবত আমরা ২ কোটি টাকার মতন ব্যয় করব এটা আশা রাখছি। মুখ্যমন্ত্রী কর্মসংস্থানের প্রতিশ্রুতি দিয়েছেন। নানাভাবে বেকার যুবকদের কাজের ব্যবস্থা হচ্ছে। আপনারা জানেন ও'দের আসলে হটকারী রাজনীতির ফলে বহু শিল্প প্রতিষ্ঠান বন্ধ হয়ে গিয়েছিল। সেই সমস্ত শিল্প প্রতিষ্ঠান আমরা নূতনভাবে চালু করেছি যার ফলে এক লক্ষ শ্রমিকের কাজের ব্যবস্থা হয়েছে। হলদিয়াতে নূতনভাবে কর্মসংস্থানের ব্যবস্থা হচ্ছে। আমরা এখানে সরকারী ভাবে বহু বেকার যুবকের কাজের ব্যবস্থা করে দিচ্ছি। আমরা আশা করছি নূতনভাবে হাওড়া ব্রীজ, টিউব রেলওয়ে ইত্যাদি সব কাজের মাধ্যমে বহু বেকার যুবকদের কাজের ব্যবস্থা হবে। একটা জিনিস ভুলে যাচ্ছেন যে, এই সরকার সাধারণ মানুষের আশীর্বাদ নিয়ে এখানে এসেছেন। সুতরাং এই সরকারের পেছনে সাধারণ মানুষের অকুণ্ঠ সমর্থন আছে। এখানে এ'রা বলার চেষ্টা করেছেন কারচুপি করে বাজেটে ফাঁপিয়ে ঘাটতি দেখান যাচ্ছে না। কিন্তু আমাদের এই বাজেটে জনসাধারণ উঝাড় হয়ে এসে টাকা দিচ্ছেন। যেখানে ক্ষুদ্র সঞ্চয়ের মাধ্যমে আশা করেছিলাম ২৬ কোটি টাকা, সেখানে ২৮ কোটি টাকা সংগ্রহ করতে পেরেছি, যেটা আমাদের রিসিট সাইড-এ জমা হয়েছে। এর থেকে প্রমাণিত হচ্ছে এই সরকার প্রতি জনসাধারণের কি অকুণ্ঠ সমর্থন আছে। কানাইবাবু আজ এই প্রসঙ্গে যা উত্থাপন করেছেন সে বিষয়ে বলতে গিয়ে আমি একটি কথা যা আমাদের দলের নেতা শ্রীসিদ্ধার্থশংকর রায় বলেছিলেন সেই কথাই তাদের আমরা স্মরণ করিয়ে দিতে চাই। তিনি নিজে সেকথা তাঁর বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন। আজ ভারতবর্ষের প্রত্যেকটি প্রগতিশীল মানুষ জানেন যে, ভারতবর্ষের কায়েমী স্বার্থ এবং প্রতিক্রিয়াশীলরা যখন দেখছে শ্রীমতী ইন্দিরা গান্ধী একের পর এক ব্যবস্থা গ্রহণ করে সমাজবাদের দিকে এগিয়ে যাচ্ছেন তখন তাকে নূতনভাবে আঘাত হানার তাঁরা চেষ্টা করছেন। এর জন্য বামপন্থী হঠকারী ও দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীলরা কোথাও যৌথভাবে কোথাও গোপন আঁতাতের মাধ্যমে চেষ্টা করছেন যাতে ভোটের দ্বারা এসব রোখা যায়। কিন্তু তাঁদের সেই প্রচেষ্টা সফল হয় নি। এখানে আমরা দেখছি অন্ধ্র, উড়িষ্যা, আসাম ইত্যাদি জায়গায় ঘটনা ঘটছে যাতে আমরা একতাবদ্ধভাবে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম তা যাতে পালন না করতে পারি। এখানে কায়েমী স্বার্থ ও প্রতিক্রিয়াশীলরা যাতে নূতনভাবে কোন আঘাত হানার সুযোগ না পায় সেটা আমাদের দেখতে হবে। আপনার মাধ্যমে কানাইবাবুকে একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে, আজ পি ডি এ-র যে কর্মসূচি আমরা গ্রহণ করেছি কোথাও তাঁরা দেখেছেন তার থেকে আমাদের বিচ্যুতি? যে কর্মসূচি আমরা নিয়েছিলাম তার থেকে এই সরকার পিছিয়ে এসেছেন? আমাদের যেসমস্ত সরকারী খাস জমি তা বিলিবণ্টনের ব্যবস্থা হয়েছে এবং প্রতিটি ব্লক এলাকায় প্রতিনিধিস্থানীয় কমিটির মাধ্যমে এই কাজ করা হচ্ছে। আজ সেজন্য জয়প্রকাশ নারায়ণ পর্যন্ত বলতে বাধ্য হয়েছেন পশ্চিমবঙ্গে ভূমিসংস্কার ব্যবস্থা, ভূমিহীনদের জন্য আইন ভারতবর্ষের

[4-35—4-45 p.m.]

মধ্যে সবচেয়ে বেশী কার্যকর হয়েছে। তাই মাননীয় স্পীকার মহাশয়ের মাধ্যমে আপনাদের

কাছে বলছি শুধু ভূমিসংস্কারের ক্ষেত্রে নয়, শ্রমিক, শিল্প, শান্তি-শৃঙ্খলা প্রতিটি ক্ষেত্রে বর্তমান সরকার পি ডি এ-র ঘোষিত নীতি থেকে বিন্দুমাত্র সরে আসে নি, তাকে রূপ দেওয়ার চেষ্টা করছে এবং এগিয়ে যাচ্ছে। আপনারা জানেন, পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী সংঘবদ্ধ, তারা আজকে শিল্পপতিদের কাছ থেকে যে মজুরী বৃদ্ধি আদায় করে নিতে সক্ষম হয়েছে ইতিপূর্বে আর কোন সরকারের সময়ে তা সম্ভব হয় নি। আজকে এই সম্বন্ধে বাজেটে পরিষ্কার উল্লেখ আছে বলে আমি আর বিস্তারিত আলোচনা করতে চাই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের একটা কথা আজকে আমি অনুধাবন করতে বলি যে, আমাদের সরকারের যে ঘোষিত নীতি অনগ্রসর এলাকার উন্নয়নের জন্য ব্যবস্থা গ্রহণ করা তার জন্য আমরা তিনটি পর্ষদ গঠন করেছি—সুন্দরবন, ঝাড়গ্রাম এবং দার্জিলিং জেলা, এমন কি তফসিলী আদিবাসীদের কল্যাণের ক্ষেত্রে বর্তমান সরকার অন্যান্য সরকার থেকে অনেক বেশী অর্থ বরাদ্দ খালি নয় অনেক বেশী কার্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন। প্রশাসনিক অসুবিধার জন্য আদিবাসী এবং তফসিলী সম্প্রদায় যে সুযোগ-সুবিধা গ্রহণ করতে পারেন নি বর্তমান সরকার যেহেতু আদিবাসী এবং তফসিলী শ্রেণীর স্বার্থ রক্ষা করতে প্রতিজ্ঞাবদ্ধ তাই তাদের স্বার্থ রক্ষা করবার জন্য প্রশাসনিক সেইসব অসুবিধাগুলি দূর করে আমরা তাদের সুযোগ-সুবিধার ব্যবস্থা করে দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অনুধাবন করতে বলি, যেকথা কানাইবাবু এখানে উল্লেখ করেছেন যে, আমাদের দলের নেতা মুখ্যমন্ত্রীর মনে একটা বিষয় সম্বন্ধে উদ্বেগ রয়েছে যে, আমদের বন্ধুরা যে পথে যাচ্ছেন যে ভঙ্গিতে সমালোচনা করছেন তাতে দেশের বাইরের মানুষ বিভ্রান্ত হয়ে যেতে পারেন। মাননীয় সদস্যরা যদি দেখাতে পারতেন আমরা পি ডি এ-র যে পথ সেই পথ থেকে সরে এসেছি, আমরা আমাদের অনুসৃত নীতি পালন করছি না, যে কর্মসূচিগুলি আমাদের সামনে রয়েছে প্রত্যেকটি কর্মসূচির আলোচনা করে যদি তাঁরা বলতে পারতেন যে, আমরা আমাদের ঘোষিত পথ থেকে সরে এসেছি, তা হলে তাঁরা বলতে পারতেন। কিন্তু দেশের মানুষকে বিভ্রান্ত করার জন্য যদি এইভাবে বক্তব্য রাখেন, তা হলে আমাদের মোর্চার সম্বন্ধে দেশের মানুষ বিভ্রান্ত হবে এবং আমরা যে পথ একসঙ্গে যৌথভাবে গ্রহণ করেছি কায়েমী স্বার্থ এবং প্রতিক্রিয়াশীলদের আঘাত হেনে এগিয়ে যাবার সেই পথে এগিয়ে যেতে পারব না। তাই মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সি পি আই বন্ধুদের একথা স্মরণ করিয়ে দিতে চাই কেরালায় তাঁদের নেতা অচ্যুত মেননের যে সরকার প্রতিষ্ঠিত আছে সেই সরকার থেকে আমাদের সরকার এক অংশেও প্রগতিশীলতার দিক থেকে বিন্দুমাত্র পিছিয়ে নেই, বরং কিছু দিক থেকে কেরালার সরকারের থেকে এগিয়ে গেছে। তাই সকল সদস্যের কাছে আবেদন করছি এই বিপদের দিনে যৌথভাবে আমরা যাতে আমাদের সমাজতান্ত্রিক কর্মসূচি নিয়ে সমাজবাদের পথে এগিয়ে যেতে পারি তার জন্য বাজেটের মধ্যে যে কর্মসংস্থান, গরিবী হঠানর যে পরিকল্পনা করেছি তাকে সার্থক রূপ দেবার জন্য আসুন আমরা সকলে মিলে যৌথভাবে চেষ্টা করি, এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীআনন্দগোপাল মুখার্জি:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সমর্থন করতে উঠে আমি আমার বক্তব্য আপনার সামনে এই বিধানসভায় রাখছি। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে, বিগত কয়েক বৎসরে পশ্চিমবাংলায় কৃষি, শিল্প তথা সামগ্রিক অর্থনীতি সম্পূর্ণভাবে না হলেও প্রায় ভেঙে পড়েছিল। এই অবস্থার মধ্যে দিয়ে এই অর্থনীতিকে নূতন করে গড়ে তোলবার পরিকল্পনা গৃহীত হয়েছে এবং এই কংগ্রেসী সরকার পশ্চিমবাংলায় দৃঢ় পদক্ষেপে সমাজতন্ত্র প্রতিষ্ঠায় সামগ্রিক আদর্শ রূপ দেওয়ার কাজে এগিয়ে চলেছেন। আমি এই হাউসে তথ্য দিয়ে মাননীয় সদস্যদের বিরক্তি উৎপাদন করতে চাই না, আমি দীর্ঘদিন যাবত বিধানসভার সদস্য হিসাবে বাজেটে যে বক্তব্য দেখেছি বা পড়েছি তাতে এক কথায় বলতে পারি যে, মাননীয় অর্থমন্ত্রীর বাজেট সুন্দর হয়েছে আমি কেন বলছি নিশ্চয়ই তার যুক্তি আমাকে দিতে হবে। আমার মনে হচ্ছে, একটি মধ্যবিত্ত সংসারে যেখানে স্বচ্ছল অবস্থা নেই, সংসারের কর্তা আয় এবং ব্যয়ের হিস্যব অত্যন্ত নিপুণতার সঙ্গে কষে বের করে যাতে সারা বছর সংসারটা ঠিকভাবে চালান যায়, ঠিক আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সেইভাবে পরিকল্পনা করে এই বাজেটকে রচনা করেছেন। আমি তথ্য দিয়ে সেটা দেখাবো। এখনি বাজেট সম্বন্ধে আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা উষ্মা প্রকাশ করেছেন, বিরূপ

মন্তব্য প্রকাশ করেছেন, আমি কোন দলের নাম করছি না, আমাদের মোর্চার বন্ধুরা চলে যাচ্ছেন বারে বারে। তাঁরা হয়তো মনে করছেন, আমাদের নির্বাচনী প্রতীক গাই বাছুরের—তারা বাছুরের মত বোধ হয় মাথা দিয়ে ধাক্কা দেবেন আর দুধ পেয়ে যাবেন। তাঁরা বরাবর ভেবে আসছেন তাদের কোন দায়িত্ব নেই, মোর্চায় থেকে ঐভাবে তারা তাদের প্রাপ্যটাকে ১৬ আনা আদায় করে নেবেন আর চিৎকার করে, গলাবাজী করে জনসাধারণের কাছে তাদের সমর্থন আদায় করে নেবেন, এটা ঠিক হচ্ছে না কিন্তু। এটা মনে হচ্ছে যে, সংসারে যারা দায়িত্ব পালন করেন না, সব সময় এটা চাই, সেটা চাই, করেন, তাদের যেরকম আচরণ এই বাজেট সম্পর্কে বিরোধী বন্ধুদের এবং সি পি আই বন্ধুদের সেইরকম আচরণই প্রকাশ পাচ্ছে। আমরা জানি বিরোধী বন্ধুরা উঠে না দাঁড়িয়ে একবার বাজেট বইটা যদি ভাল করে পড়তেন এবং বুঝতে চেষ্টা করতেন, তা হলে কি দেখতে পেতেন? অর্থনৈতিক যে সামগ্রিক ছবি আজ ফুটে উঠেছে ১৯৬৭, ১৯৬৮, ১৯৬৯, ১৯৭০ সালে যে অর্থনীতির সমীক্ষা আমাদের অর্থমন্ত্রী যা তুলে ধরেছেন, যদি আমি বাজেট বক্তৃতায় দু ঘণ্টা সময় পেতাম, তা হলে দেখাতে পারতাম যে, অর্থ-নীতিকে সম্পূর্ণ ধ্বংস করে কংগ্রেসের হাতে শাসনব্যবস্থা এসেছে তাকে নূতন করে গড়ে তুলতে হচ্ছে তা সে কোথায় উঠেছে। আমরা দেখছি জাতীয় আয় ১৯৭০-৭১, ১৯৭১-৭২-এ কিছু কিছু বাড়ছে, পশ্চিমবঙ্গে সামগ্রিক আয় সেখানে বাড়ছে। এবং সেখানে ব্যক্তিগত মানুষের আয় অল্প

[4-45—4-55 p.m.]

হলেও বেড়েছে। মাননীয় স্পীকার মহাশয়, অর্থনীতির অগ্রগতির একটা চমৎকার মানদণ্ড বা ব্যারোমিটার হচ্ছে আমাদের স্টক এক্সচেঞ্জ। সেখানে খবর নিয়ে যদি দেখেন, অর্থমন্ত্রী মহাশয়ই সেটা ভাল বুঝেন বোধ হয়, সেখানে শেয়ার ভ্যালুর যে রিফ্লেকশন, ইকনমিক লেনদেনের যে মার্কেট ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৭০-৭১, ১৯৭১-৭২ এবং ১৯৭২ থেকে এখন পর্যন্ত, তাতে একটা ভাল ছবি পাওয়া গেছে। আর কিসে ভাল ছবি পাওয়া গেছে? আমরা সেটা পেয়েছি ইনসুরেন্স, ইউনিট ট্রাস্ট এইসব জায়গায় যে ব্যবসা হয়েছে সারা ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে, সেখানে যে অর্থনীতিক তথ্য পাচ্ছি সেটা অর্থমন্ত্রী মহাশয় দেখিয়েছেন, সেখানে ব্যবসা উত্তরোত্তর বৃদ্ধি পেয়েছে। সেটা কিসে থেকে বুঝা যায়? আয়-ব্যয় বৃদ্ধি থেকে বুঝা যায়। সেখানে যে আর্থিক ছবি ফুটে উঠেছে, সেটা ভালর দিকে গেছে। একটা ভাত টিপলেই যেমন হাঁড়ির ভাত হয়েছে কিনা বুঝা যায়, সেইরকম মানুষের সঞ্চয় ক্ষমতা থেকে বুঝা যায় তার আর্থিক ক্ষমতা বেড়েছে কিনা। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার ক্ষুদ্র সঞ্চয় সব থেকে ভাল, পশ্চিমবাংলা বেশী সঞ্চয় করেছে। এটা কোন রকমেই লুকোবার কথা নয়। এই তথ্যকে চাপা দিয়ে বিশ্বনাথবাবু জনদরদে যদি ঘড়া ঘড়া জল ফেলেন, সেটা কুম্ভীরাশ্রুই হবে, মোর্চার প্রতি কোন দরদ দেখান হবে না। এই তথ্য মনে রেখে বলতে হবে কোথায় ভুল হয়েছে, কোন্ অর্থ বরাদ্দ ঠিকমত ব্যয়িত হচ্ছে। এটা করলে তবেই তিনি যোগ্য সহকর্মীর পরিচয় দিতেন। হয় তিনি বাজেট পড়বার সময় পান নি, আর না হয় তিনি দায়িত্ব পালনে অবহেলা করেছেন। পশ্চিমবঙ্গ সরকার এই অর্থনীতিক মানদণ্ড বজায় রেখে, নূতন করে পশ্চিমবঙ্গকে গড়ে তোলার পরিকল্পনা করেছেন। এক দিকে দেখতে পাই, পশ্চিমবঙ্গে খরা এসেছে, পশ্চিমবঙ্গ চরম আর্থিক সংকটের মুখে পড়েছিল। সাড়ে চৌদ্দ লক্ষ টন খাদ্যের ঘাটতি হ'ল, অবস্থা চরম খারাপের দিকে গেল, তখন পশ্চিমবঙ্গ সরকার ক্ষুদ্র সেচ পরিকল্পনা করে গভীর এবং অগভীর নলকূপ বসিয়ে, কৃষির উন্নতি করে, পশ্চিমবঙ্গের সামাজিক উন্নয়নের জন্য চেষ্টা করে চলেছেন। এই সমস্ত দেখেও যদি বলে বাজেটে কিছু নাই, তা হলে আমি নাচার। আমি বলবো পশ্চিম-বঙ্গের এই খারাপ অবস্থা থেকে রক্ষা পাবার জন্য সরকার কৃষিতে জল যাতে পাওয়া যায় তার ব্যবস্থা করেছেন এবং পশ্চিমবঙ্গের কৃষিকে উন্নততর করবার জন্য আজকে নূতন পরিকল্পনা গ্রহণ করেছেন, কমপ্রিহেনসিভ ডেভালপমেন্ট স্কীম গ্রহণ করেছেন। প্রত্যেক জেলায় ১০ হাজার একর জমি নিয়ে পরিকল্পনা করেছেন যাতে সেখানে ইনফ্রা-স্ট্রাকচার গঠন করে টাকা দিয়ে সার দিয়ে জলের ব্যবস্থা করে, টেকনিক্যাল নো-হাউ দিয়ে বৈজ্ঞানিক পদ্ধতিতে উৎপাদন যাতে বাড়ান যায়, শ্রমিকদের যাতে উন্নতি করা যায়, তারই পরিকল্পনা গ্রহণ করেছেন আমাদের পশ্চিমবঙ্গের সরকার। এটা কি আকাশকুসুম? পরিকল্পনা নয়? এর পরেও কি বিশ্বনাথবাবু, কানাইবাবু

দাঁড়িয়ে বলবেন, এই বাজেটে কিছু নাই? পশ্চিমবঙ্গ সরকার সিক্সটিন পয়েন্ট প্যাকেজ প্রোগ্রাম নিয়ে আজকে কলকাতার পাশে শিল্পের উন্নতি করবার জন্য কৃষিভিত্তিক ইনফ্রা-স্ট্রাকচার গঠন করবার চেষ্টা করছেন, দার্জিলিং, জলপাইগুড়ি থেকে আরম্ভ করে আসানসোল পর্যন্ত সামগ্রিক পরিকল্পনা গ্রহণ করেছেন কি ভেবে? সেখানে ইনফ্রা-স্ট্রাকচার দেবেন, ফিন্যান্স ইনস্টিটিউট গড়ে উঠবে, টাকা বরাদ্দ হবে, সেখানে টেকনিক্যাল নো-হাউ দিয়ে র মেটিরিয়াল দিয়ে, ইন্ডাস্ট্রিয়েল ডেভলপমেন্ট যাতে করা যায়, তারই পরিকল্পনা গ্রহণ করেছেন। আর কি করছেন? আমাদের অনুন্নত জেলা পুরুলিয়া, সেই পুরুলিয়াকে প্রায়োরিটি দিয়ে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট করবার চেষ্টা আমাদের এই সরকার করছেন, র মেটিরিয়াল দিয়ে, টাকা দিয়ে, টেকনিক্যাল নো-হাউ দিয়ে—সামগ্রিকভাবে পুরুলিয়াকে উন্নত করবার চেষ্টা করছেন দরিদ্র মানুষের দারিদ্র্য দূর করবার চেষ্টা করছেন, আরো যাতে তার উন্নতি হতে পারে তার চেষ্টা করা হচ্ছে। সেখানে অ্যালয় স্টীল প্ল্যান্ট একটা কারখানা গড়ে তুলবার চেষ্টা হচ্ছে, কথা হচ্ছে, এইভাবে পরিকল্পনার সার্থকরূপ সার্থকভাবে রূপায়িত হতে যাচ্ছে, সেখানে রোলিং মিল এস্টাব্লিশ করা হচ্ছে ৪০ কোটি টাকা ব্যয়ে। আজকে সেই পরিকল্পনা নিয়ে পশ্চিমবাংলা সরকার এগিয়ে চলেছে। আজকে হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল বেস করে রিফাইনারি গড়ে তোলা হচ্ছে। হলদিয়াকে পশ্চিমবঙ্গ সরকার গোটা দেশের আশা-ভরসার স্থলরূপে গড়ে তুলতে চাচ্ছেন। বিশ্বনাথবাবু, কানাইবাবু ও বেস্টারউইচ বন্ধুদের সেদিকে একটু নজর পড়েছে নিশ্চয়। সেখানে রিফাইনারি বসিয়ে বছরে ২·৬ মিলিয়ন টন প্রোডাকসানকে বাড়িয়ে ৭ মিলিয়ন টন প্রোডাকসান যাতে করা যায়, তার জন্য পরিকল্পনা রচিত হচ্ছে। কেন্দ্রীয় সরকারও তাতে রাজী। হলদিয়াতে একটা সীপ বিল্ডিং ইয়ার্ড হবে। কেন্দ্রীয় সরকার সে পরিকল্পনাও গ্রহণ করতে যাচ্ছেন। আমাদের মুখ্যমন্ত্রীও সে কথা আপনাদের সামনে বলেছেন। আমাদের সরকারের লক্ষ্য হচ্ছে সামগ্রিক আয় বাড়ান, কৃষির উন্নতি করা, শিল্পের উন্নতি করা। কৃষিতে নিযুক্ত শ্রমিক, শিল্পে নিযুক্ত শ্রমিক তাদের ভবিষ্যৎ ভাল করবার জন্য যে পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন তাকে কি কেউ উপেক্ষা করতে পারেন?

জুটে যাঁরা কর্মী রয়েছেন, কয়লায় যাঁরা কর্মী রয়েছেন, চা-য়ে যাঁরা কর্মী রয়েছেন, তাঁদের উন্নতির দিকে, মঙ্গলের দিকে সরকারের যে সজাগ দৃষ্টি রয়েছে তার প্রমাণ কি আপনারা পান নাই? ৮·৩৩ পার্সেন্ট বোনাস-এর ফলভোগী হবে কারা? এই সরকারের শ্রমিক দরদের পরিচয় কি আপনারা পান নাই? সিদ্ধার্থ রায়ের বড়লোক ঘেঁষা নীতি কি এই বাজেটের মধ্যে আপনারা পেয়েছেন? নিশ্চয়ই সেই বড়লোক ঘেঁষা নীতির প্রমাণ এই বাজেটের মধ্যে নেই। তবে হ্যাঁ, আমি বলবো বাজেটে আরো বেশী করে অর্থ বরাদ্দের প্রয়োজন ছিল। কিন্তু সরকারের সাধ আছে ঠিকই, কিন্তু সাধ্য ততটা নাই। সাধ্যের অভাবে আমাদের সে সাধ আমাদের সরকার পূরণ করতে পারেন নাই। তবে তাঁরা সজাগ প্রহরীর মত রয়েছেন যাতে বরাদ্দ অর্থের সদ্ব্যয় হয়। তার জন্য আপনাদের সকলের সহযোগিতা চাই। আমাদের দুঃখের সংসারে যেন একটা পাই পয়সাও বাজে খরচ না হয়। দুঃখী মানুষের দুঃখ নিরসনকল্পে যেন এই বরাদ্দ অর্থ খরচ হয়। এই কথা কয়টি বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী গীতা মুখোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী সন্তোষকুমার রায় আমাদের এই কথা স্মরণ করিয়ে দিয়েছেন যে, আজ পশ্চিমবঙ্গের বাজেট বরাদ্দে জনকল্যাণমূলক খাতে কত ব্যয় বেড়েছে। নিঃসন্দেহে পশ্চিমবঙ্গের বাজেট বরাদ্দে জনকল্যাণমূলক খাতে যেমন ধরুন সেচ খাতে, শিক্ষা খাতে, স্বাস্থ্য খাতে অনেক ব্যয় বরাদ্দ বেড়েছে। বেড়েছে বলে আপনাদের ধন্যবাদ দিচ্ছি। কিন্তু ঘটনাটা কি? এই বাড়াবার ফলে প্রকৃতপক্ষে জনতার উপর প্রভাব কি? সে কথাটা একটু তাঁদের বিবেচনা করে দেখতে বলি। দেখুন দেখি, যুক্তফ্রন্ট গভর্নমেন্টের কথা ছেড়েই দিলাম, তার মধ্যে যাচ্ছি না। আপনারা তো মেলা মেলাই বাড়িয়েছেন, তার মধ্যে আছে ১৯৭২-৭৩ সালে সেচ বিভাগে বরাদ্দ ছিল ৩১ কোটি ২১ লক্ষ ৩৮ হাজার টাকা; ১৯৭২-৭৩ সালে সেচ বিভাগে ছিল ৩৫ কোটি ৫২ লক্ষ ৪০ হাজার টাকা। নিশ্চয়ই অনেকখানি

বাড়িয়েছেন এটা কনসলিডেটেড ফান্ড থেকে। এই শিক্ষা খাতে কনসলিডেটেড ফান্ড থেকে আপনারা ঐ বছর ৭৮ কোটি ৩৯ লক্ষ টাকা খরচ করেছিলেন। এই বছর বরাদ্দ করেছেন ৮৭ কোটি ৩৮ লক্ষ ৯১ হাজার ট্যকা। স্বাস্থ্য খাতে গেল বছর ছিল ৩৮ কোটি ৮১ লক্ষ ৯৬ হাজার টাকা।

[4-55—5-05 p.m.]

এই বছর বরাদ্দ করেছেন ৪০ কোটি ২৩ লক্ষ ৮৫ হাজার টাকা। নিঃসন্দেহে আগের অঙ্কের চেয়ে বড়। তার জন্য আপনাকে নিশ্চয় ধন্যবাদ দেবো। কিন্তু আমাদের সমালোচনাটা কি এবং ঘটনাটা কি? এই যে বৃদ্ধিগুলো দেখানো হয়েছে, সেগুলো দেখতে পাই নি তা নয়, দেখেছি তাও বটে এবং দেখে ধন্যবাদ দিচ্ছি তাও বটে। কিন্তু এই বৃদ্ধিগুলি জনজীবনে গিয়ে কি দাঁড়ায়! এই বিগত এক বছরে যে বরাদ্দ বৃদ্ধি পেয়েছে আমি তার পার্সেন্টেজ ক্যালকুলেসান করে দেখলাম। তিনটে খাতে যে বৃদ্ধি হয়েছে তাতে দেখা যাচ্ছে ১১ পার্সেন্ট, ১২ পার্সেন্ট কি ১৬ পার্সেন্ট বৃদ্ধি হয়েছে। আমি ধরলাম সর্বোচ্চ ১৬ পার্সেন্ট হয়েছে, অর্থাৎ বরাদ্দ জনকল্যাণমূলক খাতে বেড়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়কে একটা কথা ভেবে দেখতে বলি। এই যে ইকনমিক সার্ভে যেটা কেন্দ্রীয় সরকারের থেকে কয়েকদিন আগে বেরিয়েছে তাতে কি দেখা যাচ্ছে, বিগত ডিসেম্বর থেকে এই ডিসেম্বর পর্যন্ত পাইকারী মূল্যের সূচকসংখ্যা যা তা দেখলে দেখা যাবে বিগত এক বছরে তাদের বেড়েছে ১৩ শতাংশ প্রায় ১৪ শতাংশ মূল্য বৃদ্ধি হয়েছে। তা হলে কি ব্যাপার? রিজার্ভ ব্যাঙ্কেরও বুলেটিনে বলছে, বিগত জানুয়ারি থেকে এই জানুয়ারি পর্যন্ত ১৪ শতাংশ পাইকারী মূল্যের সূচকসংখ্যা বেড়েছে। তা হলে কি দাঁড়াচ্ছে? বিগত বছরের জায়গায় ১১।১২ পার্সেন্ট বাড়ালেন, কিন্তু বিগত বছরের মূল্য-বৃদ্ধি যদি দেখেন, তা হলে দেখবেন যে প্রায় খেয়ে যায়। তা ছাড়া মূল্যবৃদ্ধি লাফিয়ে লাফিয়ে হয়। গত রাত্রে ৬ টাকা ২০ পয়সার সরষের তেলের যে কিলো ছিল সেটা ৬ টাকা ৭০ পয়সায় বিক্রি হচ্ছে। তাই এই যে বরাদ্দ বেড়েছে সেটা কোনখানে গিয়ে দাঁড়াবে? বরাদ্দ বৃদ্ধির জন্য ধন্যবাদ দিচ্ছি। কিন্তু বরাদ্দ যেটুকু বেড়েছে, মূল্যবৃদ্ধির জন্য বিগত বছরে যা কাজ করেছেন তাও করতে পারলেন না। এটা কি সত্য নয়? এটা কি উদ্বেগজনক ব্যাপার নয়? এটা কি বুঝতে পারছেন না? এই বরাদ্দ টাকার অঙ্ক বড় হলেও মানুষের বাস্তব জীবনে এর ক্ষমতা কত থাকবে তা যে বিচার না করতে পারছেন তা নয়, কিন্তু সে বিচারকে জোরের সঙ্গে তুলে না ধরে, অঙ্কের মোহে আপনারা আত্মসন্তুষ্টির কথা বলছেন এবং সেই আত্মসন্তুষ্টির কথা তুলে ধরে প্রকৃত অবস্থা যদি উপস্থিত করা হয় সেটা গঠনমূলক না ধ্বংসমূলক। নাকি গোটা বছর চলে যাবার পরে গোটা বরাদ্দেও কাজ করতে না পারলে এবং বাইরে গন্ডগোল হলে কি এখানে এসে বললেই হবে যে, গত বছরের বরাদ্দের জন্য ধন্যবাদ দিয়ে গিয়েছিলাম, এইবার বলছি যে, মূল্যবৃদ্ধির জন্য আপনারা কাজ করতে পারেন নি। আপনারা যে এই অবস্থার কথা বুঝতে পারছেন না তা নয়। কিন্তু অঙ্ক বৃদ্ধির মোহে খুব আচ্ছন্ন হয়ে পড়েছেন। আপনারা যে অঙ্ক বাড়িয়েছেন, তার জন্য ধন্যবাদ এবং আমরা আনন্দিত। কিন্তু দৈনন্দিন জীবনে তার ইমপ্যাক্ট কি এবং কোথায়? সেটা বলা এবং চিন্তা করা একান্ত প্রয়োজনীয় বলে মনে করি এবং তা তুলে ধরবার জন্য যদি আপনারা অসন্তুষ্ট হন তো হন, কিন্তু তা করবার জন্যই আমরা মোর্চায় এসেছি। এটা বোঝা দরকার। এই কথা বলে ছোট্ট উদাহরণ রাখবো। রাগ করবেন না ছোট বলে। এটা কিন্তু অনেক ইঙ্গিতবহ। এই বাজেটের এক জায়গায় নাড়াচাড়া করতে দেখলাম কর্মসংস্থানের ক্ষেত্রে এগারো শো যুবককে পশুপ্রজনন শিক্ষা দেবেন বলে বলেছেন। এই পশু-পক্ষীদের প্রজনন তারা নিজেরা নিজেরা টাকা-পয়সা রোজগার করতে পারবে এবং তার জন্য তাদের শিক্ষা দেবার জন্য টাকা বরাদ্দ করা হয়েছে যে, এতে কর্মসংস্থান হবে। এদিকে এক কান্ড হয়েছে, ঐ যে পোলট্রি ফীড একটা জিনিস যেটা ইতিপূর্বে গভর্নমেন্ট বিক্রি করছিলেন প্রতি কে জি ৪৮ পয়সায় সাবসিডি দিয়ে বিক্রি করছিল, ইতিমধ্যে সেই সাবসিডি গভর্নমেন্ট উইথড্র করেছে। এখন এই জিনিসের দাম পড়লো ৬৪ পয়সা। এটা সরকারী দাম—আসলে পাওয়া যাচ্ছিল ৬৬ পয়সায়। এই সরকার দাম বাঁধলেন। আর এই পোলট্রি ফীড সরবরাহ

করছে আমাদের পশ্চিমবাংলা সরকার, প্রধানত নয়, অঙ্গমাত্র। সরকার যেই মাত্র সাবসিডি উইথড্র করলেন অমনি দৌড়ে এলো সেই হিন্দ লিভার, সাও-ওয়েল নাম করা দুটি বড় বড় প্রতিষ্ঠান। এই অবস্থায় ভূষির মত এই পোলট্রি ফীডের দাম ডবল হয়ে গেল ১ টাকা—১ টাকা ১০ পয়সা। পয়সা-খরচ করে পশুপক্ষী প্রজননে দরিদ্র যুবকদের যে শিক্ষা দেওয়া হচ্ছে কিন্তু তারপর তাদের যে পরিস্থিতির সামনে দাঁড়াতে হবে তাতে রাইটার্স বিল্ডিংসের সামনে তাদের পক্ষী নৃত্য দেওয়া ছাড়া আর কি উপায় থাকবে? তারা কি এতে রোজগার করতে পারবে? তারপর এই যে মূল্যবৃদ্ধি--তার প্রতিরোধ করার ব্যাপারে যে মনোভাব এবং যে কার্য-কলাপ দেখছি তাতে আমরা সত্যিই খুব বিপন্ন বোধ করছি। কোন জায়গায় দেখছি না যে, এ ব্যাপারে সরকারের একটা সুষ্ঠু চিন্তাধারা আছে, সচেতনতা আছে। এই মূল্যবৃদ্ধির ব্যাপারে একটি অত্যন্ত জরুরী কথা আমি আপনাদের কাছে তুলে ধরতে চাই। আপনারা হয়তো রাগ করছেন যে, বরাদ্দের টাকা বাড়ানোর কথা বলছি না বলে। বাজেট বক্তৃতাকালে আমাদের অর্থমন্ত্রী শ্রীশঙ্কর ঘোষ মহাশয় বলেছেন যেকথা সেটা তো যা তা হতে পারে না - কারণ বাজেট বক্তৃতায় একটা ডিরেকসন থাকে যে, কোন দিকে আমরা যেতে চাই, সেই বিশ্লেষণ থাকে। তিনি সেই অর্থনৈতিক বিশ্লেষণ বাজেট বক্তৃতায় করেছেন। বাজেট বক্তৃতার দু পাতায় সেই মূল্যবৃদ্ধির কারণ তিনি দেখিয়েছেন। কি কি কারণ দেখিয়েছেন এক্জ্যাক্টলি যা আছে সেই ডিস্টেরসনটা আমি পড়ে দিচ্ছি। পাইকারী মূল্যসূচকে যে বৃদ্ধি ঘটেছে তা প্রাথমিকভাবে দুটি কারণে হয়েছিল। বিভিন্ন প্রকারের ব্যবহারিক পণ্য ও শিল্পের জন্য প্রয়োজনীয় কাঁচামালের ঘাটতি বিশেষ করে চিনি, খাদ্যশস্য, তৈলবীজ ও তৈলের ঘাটতি এবং দ্বিতীয়ত দেশের বিভিন্ন অংশে অভাবিত খরাও বন্যার ফলে ১৯৭২-৭৩ সালে এগুলির উৎপাদনে আশঙ্কিত আরও ঘাটতি। তারপর পাকিস্তানের সঙ্গে যুদ্ধজনিত ব্যয়, তার জন্য। মূল্যবৃদ্ধির কারণ বিশ্লেষণ করতে গিয়ে এই দুটি জিনিস মাত্র তাঁর চোখে পড়লো? কিন্তু আমাদের ভারতবর্ষেই বলুন, আর পশ্চিমবঙ্গেই বলুন, কারণ হিসাবে ঐ কালো টাকার মালিক, স্পেকুলেটারদের কথা আপনার এই কারণের মধ্যে আদৌ স্থান পেল না? আপনারা বলছেন যে মোর্চার কোন কর্মসূচি আমরা পালন করি নি, সেটা দেখিয়ে দিন। এর চেয়ে বেশী আর আমরা কি দেখাবো? যেখানে অর্থ-নৈতিক পরিস্থিতির কথা, মূল্যবৃদ্ধির কথা বলেছেন, সেখানে ব্যবস্থা নেবার কথা তো পরের কথা পরে আসবো--অবস্থার বিশ্লেষণ থাকার একটা জায়গা থাকা প্রয়োজন। সেই অবস্থার বিশ্লেষণে ঐ স্পেকুলেটারদের নাম পর্যন্ত স্থান পায় নি। এটা একান্ত আকস্মিক মূল্যবৃদ্ধির ব্যাপারে বিশ্লেষণের মধ্যে তাদের নাম আনতে পারেন নি।

[5-05—5-15 p.m.]

দেখুন রাগ করবেন না, একটি কথা বলি। আপনাদের সেন্ট্রাল গভর্নমেন্টের একটি ইকনমিক সার্ভে বেরিয়েছে সম্প্রতিকালে আপনারা নিশ্চয় তা জানেন। সেই সেন্ট্রাল গভর্নমেন্টের ইকনমিক সার্ভেতে একটি কথা বলা আছে। আমি সেই ইকনমিক টাইমের ২৩শে ফেব্রুয়ারিতে যা বেরিয়েছিল তা থেকে ইংরাজী কোটেশনটা তুলে দিচ্ছি, ছোট্ট কয়েকটি লাইন আছে,

That the task ahead is not going to be an easy one. In order to achieve accelerated economic growth in a framework of greater social justice and self reliance. It will be necessary to make many hard decisions even though they may hurt the entrenched vested interest.

অর্থাৎ সামাজিক ন্যায় বিচার ও স্বনির্ভর কাঠামোর মধ্যে যদি দ্রুত অর্থনৈতিক বৃদ্ধি করতে চান তা হ'লে কি করতে হবে--সেন্ট্রাল গভর্নমেন্টের ইকনমিক সার্ভেতে কি বলছে--অনেক কঠোর সিদ্ধান্ত হার্ড ডিসিসন নিতে হবে। এন্ট্রেঞ্চড কি রকম কঠোর সিদ্ধান্ত--এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টকে আক্রমণ করবো, কায়েমী স্বার্থকে আক্রমণ করবো। কেন্দ্রীয় সরকারের বাজেটে এর কতখানি প্রতিফলন আছে সে বিষয়ে ঘোর সন্দেহ আছে, সে আলোচনা লোকসভায় করবার যেহেতু জায়গা সেহেতু আমি এখানে আমার টাইমে ফেলতে চাচ্ছি না। কিন্তু আমি আপনাকে জিজ্ঞাসা করছি, আপনাদের এই পশ্চিমবাংলার

কোন্ একটা জায়গায় আপনারা হার্ড ডিসিসন নিয়েছেন ভেস্টেড ইন্টারেস্টকে সত্যিকারে হার্ট করবার মত? এক জায়গায়ও আছে কি বলতে পারেন যে, এইখানে আমরা এন্ট্রেঞ্চড ইন্টারেস্টকে অ্যাটাক করছি? এই মূল্যবৃদ্ধিতে এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টের নাম পর্যন্ত করতে ভুলে গেছেন, অ্যাটাক করা তো দূরের কথা। কিন্তু কেন? পশ্চিমবাংলার সরকার যদি বলেন, মূল্যবৃদ্ধির ব্যাপার কেন্দ্রীয় সরকারের ব্যাপার আমরা কি করবো, তা হলে আমি জিজ্ঞাসা করি, আমরা এই বিধানসভায় নিত্য ব্যবহার্য জিনিসপত্রের কতকগুলি নাম করে সেগুলির পাইকারী ব্যবসা পূর্ণরাষ্ট্রায়ত্ত করবার প্রস্তাব এনেছিলাম, আপনারা সেটাকে রাখতে রাজী হলেন না কেন, চাল, গম বাদ দিয়ে সব নিত্য ব্যবহার্য জিনিসগুলি আপনারা বের করে দিলেন কেন? সেটা তো আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে বলতে পারতাম যে, এই এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টকে অ্যাটাক করে এই এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টের উপর হার্ড ডিসিসন নাও, আমরা সকলেই তো আপনাদের পিছনে আছি। আপনারা তো রাজী করাতে পারলেন না। তা হলে সহযোগিতা মানে কি শুধু খালি ডিটো মারবো? বিশ্বনাথবাবুর করণীয় হল শুধু ডিটো মেরে যাওয়া? মোর্চার শরিক হিসাবে ভেস্টেড ইন্টারেস্টের বিরুদ্ধে, এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টের বিরুদ্ধে উপযুক্ত জোর না নিয়ে যদি ভুল করেন এবং আপনাদের বাজেটে যদি সেই সুর ধ্বনিত না হয়ে থাকে, তা হলে ভবিষ্যতের দিকে চেয়ে সেই কথা আপনাদের সামনে উপস্থিত করা কি উচিত নয়? এই এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টের উপর পশ্চিমবঙ্গের মোর্চার কর্মসূচিতে আঘাত করবার কথা ছিল? বলুন দেখি আপনারা কি আঘাত হেনেছেন? কেন আঘাত হানলেন না? এমন কি একটা স্টেট মার্কেটিং এজেন্সী তৈরি করতেন এবং সেই মার্কেটিং এজেন্সী পশ্চিমবঙ্গের ভিতর যে সমস্ত শিল্পজাত নিত্য ব্যবহার্য জিনিস উৎপাদন হয় তার লেভি করে যদি তাকে উপযুক্ত মূল্যে বণ্টন করবার ব্যবস্থা করতেন, তা হলে প্রায় ৩০০ কোটি টাকা এই পশ্চিমবাংলার জন্য ওঠাতে পারতেন এবং তা দিয়ে সেই সমস্ত শিল্পজাত জিনিসপত্রগুলি আমাদের দরিদ্র মানুষের কাছে ন্যায্য দামে বিলি বণ্টনের ব্যবস্থা করতে পারতেন। স্টেট ট্রেডিং কর্পোরেশন করবেন এ নিয়ে অনেক কথা শুনলাম। তারপরে কিসে বেধে গেল, এই বাজেটে সেই সমস্ত কথার কোন উল্লেখ দেখলাম না। তারপরে সমস্ত স্পেকুলেটারই প্রধানতঃ ছড়িয়ে রইলো। একটা মিসা তো করেই এসেছি। অর্থনীতির উপর উপযুক্ত ব্যবস্থা করা গেল না। হার্ড ডিসিসনের এই যদি কথা হয়, তা হলে আমাদের যে সমালোচনা তা যদি আজকে গঠনমূলক না হয়, তা হলে সেই ভুবনের মাসির মতই গঠনমূলক যে হবে। আপনাদের নিশ্চয় ভুবনের মাসির গল্প মনে আছে। ভুবনকে মাসি বারে বারে বললেন, তুমি চুরি করেছো, বেশ করেছো, ডাকাতি করেছো, বেশ করেছো। কিন্তু তারপরে ভুবন করে বসল খুন। তা হলে তো দেশের অবস্থা ভয়ংকর। তখন ভুবনের মাসি ভুবনের সঙ্গে দেখা করতে গেল। তখন ভুবনের ফাঁসির অর্ডার হয়ে গেছে। চুরির সময় মাসি কিছু বলে নি, ডাকাতির সময় কিছু বলে নি, একেবারে খুনের পরে, ফাঁসির হুকুম হবার পরে ভুবনের সঙ্গে মাসি দেখা করতে গেল। তখন ভুবন তার কানটা দাঁত দিয়ে কট করে কেটে নিল। আপনারা কি চান আমরা ভুবনের মাসির মত করবো মোর্চার মধ্যে দাঁড়িয়ে?

সময় থাকতে ফাঁসি হবার আগে চুরির সময় ওয়ার্নিং দিতে পারবো না, ডাকাতির সময় ওয়ার্নিং দিতে পারবো না, সে সব কথা বলতে গেলেই শত্রুতা হয়ে যাবে, তা হলে কি একেবারে ফাঁসিকাঠে যাবার সময় ওয়ার্নিং দেব? তখন কি বলব হায়, আমার এ কি হল? তখন কি আপনাদের সঙ্গে সহমরণে যাব? এই যদি মোর্চার মানে বুঝে থাকেন, তা হলে বলব, আমরা দুঃখিত, আমরা সেভাবে বুঝি নি। এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টকে আক্রমণ করবার আরো অনেক রাস্তা পশ্চিমবঙ্গে আছে। আপনারা বলেছেন, মোর্চার কর্মসূচিকে ভায়োলেট করছি, সেটা দেখিয়ে দিন। আমি বলছি, মোর্চার কর্মসূচিতে আছে, একচেটিয়া পুঁজিপতি তাদের যে সমস্ত কলকারখানা পশ্চিমবঙ্গে আছে তা জাতীয়করণ করার দিকে আমরা যাবো। আপনি বলুন আপনার বাজেটে পশ্চিমবঙ্গের সেই ভেস্টেড ইন্টারেস্টের উপর আঘাত করার কোন কোথাও কি আছে? এটা এত জরুরী কেন? এই দেখুন চায়ের ব্যবসাতে চলছে কি? বড় বড়

কোম্পানী তারা চায়ের বাগিচা থেকে বিরাট পরিমাণ চা বিদেশে নিয়ে যাচ্ছে। যদি এক কোটি পাউন্ড চা নিয়ে যায় তো আন্ডার-ইনভয়েসিং করে লেখাচ্ছে ৬০ লক্ষ পাউন্ড চা। কিন্তু বিলাতে বা বিদেশে গিয়ে বিক্রি করছে এক কোটি পাউন্ড চা, ৬০ লক্ষ পাউন্ড চা নয়। অর্থাৎ আমাদের চলে যাচ্ছে ৪০ লক্ষ পাউন্ড চা। আর সেই টাকা গিয়ে খাটছে মালয়ের রবার বাগিচাতে। এইভাবে আন্ডার-ইনভয়েসিং-এর ভেতর দিয়ে এই চা কোম্পানীগুলি প্রতি বছর আমাদের দেশ থেকে কোটি কোটি টাকা লুঠপাঠ করে নিয়ে যাচ্ছে এবং তা নিয়ে গিয়ে অন্যত্র আবার ফায়দা করবার চেষ্টা করছে। এই ম্যাকিনন ম্যাকেঞ্জী, গিলেন্ডার অ্যান্ড আরবুটনট, এন্ড্রিয়ুল—এই বিধানসভার পেছনেই কত অফিস আছে আপনারা জানেন। কিন্তু কথা ছিল কিনা সেই চা-শিল্প জাতীয়করণের জন্য মোর্চা স্টেপ নেবে—আপনারা সেই স্টেপ নিয়েছেন কি? নেন নি। তবে সেটা বড় কথা নয়, কথা হচ্ছে, সে সম্পর্কে আপনারা কি করতে চান তার একটি কথাও কি বলেছেন? আপনারা কয়েকটি সিক চা-বাগান নেবেন যত সিক রাষ্ট্রের ঘাড়ে চাপাবেন আর যেগুলি মুনাফা করছে সেগুলিকে ছেড়ে দেবেন আন্ডার-ইনভয়েসিং করবার জন্য, আমাদের টাকা বিদেশে নিয়ে গিয়ে লুঠপাঠ করবার জন্য, আমাদের বঞ্চিত করবার জন্য। মোর্চার কর্মসূচিতে বুঝি এই লেখা আছে? অনেকে বলেছেন যে, কি আশ্চর্যের কথা, এত টাকা আমরা ব্যয় করছি, উন্নয়নমূলক কাজে লাগাচ্ছি, তার কিছুই দেখলেন না, খালি খারাপ দিকটাই দেখছেন। এটা কোন রাগারাগির কথা নয়। একটা জিনিস ভেবে দেখুন, এই যে সি এ ডি পি-এর কথা আপনারা এর মধ্যে বলেছেন, উন্নয়নমূলক পরিকল্পনার বিষয়, সেখানে আপনাদের বলার ভঙ্গিটা কি? মনের দিক থেকে সেটা কিভাবে কাজ করছে? বাজেট বক্তৃতা যেভাবে আছে সেইভাবেই বলছি, এই যে বলেছেন, গ্রামীণ অর্থনীতির সর্বাঙ্গীণ উন্নয়নের উদ্দেশ্যে এই সরকার একটা সুসংবদ্ধ উন্নয়ন পরিকল্পনার কর্মসূচি গ্রহণ করেছেন, এই যে গ্রামীণ অর্থনীতির সর্বাঙ্গীণ উন্নতির জন্য এক একটা জায়গা ১০ হাজার একর জমি নিয়ে আপনারা যে পরিকল্পনা করতে চান বলছেন এ বিষয়ে আমাদের নানান সমালোচনা আছে, সেটা বড় কথা নয়, তবে এই যে প্ল্যানিং বোর্ড আপনারা তৈরি করলেন সেই প্ল্যানিং বোর্ডে এই সি এ ডি পি পরিকল্পনা হাজির করেছে, সেটা করতে গিয়ে ১০ হাজার একর একটা জায়গা নেবে, তাকে ইনপুট দেবে, সেখানে পরিকল্পনার ভেতরে একটা দিক আছে, সেটা হচ্ছে, এই যে টাকা নিয়োগ করবে সেই টাকা যাতে তলার দিকে যেতে পারে তার জন্য তারা একথা তুলেছেন।

[5-15—5-25 p.m.]

অর্থাৎ যে ঋণ আছে চাষীর উপরে সেই ঋণকে জাতীয়করণ করতে হবে এবং তা থেকে তাদের মুক্তি দিতে হবে যাতে হাইপথেটিকেটেড ফসল করতে পারে, তবেই সে তার সুবিধা খানিকটা পেতে পারে। তার মধ্যে আছে যে ভূমিসংস্কার ইত্যাদি যে সমস্ত আইনকানুন তাকে ইফেকটিভলি কার্যকর করতে হবে, তা না হলে ডিস্ট্রিবিউশান অব ইনকামটা এখানে হবে না। তার মানে কি? এই পরিকল্পনা যদি আপনি কোন জায়গায় নিয়ে যান তার জন্য আপনার কি প্রস্তুতি আছে? এমন কি পরিকল্পনা বোর্ডের যে সব পয়েন্টস আছে আপনার কর্তব্যের মধ্যে তার একটি পয়েন্টও দেখছি না। যেখানে আপনি গ্রামীণ অর্থনীতিকে ঐ পরিকল্পনায় ইন্ট্রো-ডিউস করছেন, আপনি ১৫ পাতায় বলেছেন, যে গ্রামীণ অর্থনৈতিক সর্বাঙ্গীণ উন্নতির জন্য এই সরকার একটা সুসংবদ্ধ অঞ্চল উন্নয়ন কর্মসূচি অনুমোদন করেছেন। প্রত্যেক জেলায় একটা নির্দিষ্ট এলাকা ঠিক করে সংস্থাগত অর্থ সংস্থানের মাধ্যমে এইসব অঞ্চলে সুসংবদ্ধভাবে সর্ব-প্রকার কৃষি সাহায্য প্রয়োগ এই কর্মসূচির সাধারণ কর্মনীতি। এই কর্মসূচির প্রকৃত মূল দিক কৃষিবিষয়ক হলেও পশুপালন, মৎস্য চাষ, বিদ্যুৎ উৎপাদন ইত্যাদি সহায়ক কিছু টাকা দেবেন, ইনফ্রা-স্ট্রাকচার, কিছু ইনস্টিটিউশনাল ফিনান্স দেবেন এইটুকু বলেছেন। এই ধরনের যে কোন কর্মসূচিতে যদি সত্যিকারের তলার দিকে নামতে হয় তার যে এসেন্সিয়াল কথা তার প্রস্তুতি আপনারা কি করেছেন? এটা আগের বছর কার্যে পরিণত করবেন বলে মনে করেছিলেন এবং এই বছর প্রতি জেলায় একটা করে ব্লক নেবেন বলে মনে করেছেন। কিন্তু তাদের ডেট মরাটোরিয়ামের জন্য কি ব্যবস্থা করেছেন? আজকে এমন একটা অবস্থা, আমাদের ভূমিসংস্কার

মন্ত্রী নিজে অ্যাডমিট করেছেন যে, রাইট দেওয়া সত্ত্বেও বর্গাদারদের ভয়ে তারা নাম লিখছেন না। এই রকম অবস্থাতে, এই রকম সোসাল অ্যাটমোসফেয়ার যেখানে প্রিভেইল করছে, সেখানে আপনি বদলাতে পারবেন? কাজেই মোর্চার কর্মসূচি ব্যর্থ হওয়ার যেটা প্রধান ইন্ডিকেশান। সেই আবহাওয়ার সৃষ্টি করতে না পারলে, যে আবহাওয়া বিরাজমান রয়েছে এই রকম অবস্থার মধ্যে আপনি গ্রামীণ অর্থনৈতিক প্রকল্পের যে বিবরণ দিয়েছেন তার মধ্যে কিভাবে লেবারকে অর্গানাইজ করবেন, কিভাবে যারা সব থেকে শোষিত অংশ তাদের এই অ্যাডমিনিস্ট্রেশানে অংশ দেবেন, এই জিনিস কি শুধু আমলারা মিলে করবেন, না তলার দিক থেকে কোন একটা প্রকৃত শোষিত মানুষের প্রতিনিধিরা এর ভিতর অংশগ্রহণ করতে পারবে, সেই রকম কোন দৃষ্টিভঙ্গি নেই। শুধু ইনস্টিটিউশনাল ফিনান্স কিছু যোগাড় করে দেবে। খুব ভাল কথা। সেটা যোগাড় করে দিলেও কিছু উৎপাদন বাড়বে। এটা ভেবে অনেক আনন্দ পেতে পারেন। কিন্তু আমরা শুধু তাই ভেবে আনন্দ পেতে পারি না। নিশ্চয়ই সেটা যোগাড় করে দেওয়া একান্ত প্রয়োজন। তা যোগাড় করে দেবার প্রয়োজনীয়তা অথবা তার যে মূল্য সেটাকে আমরা ছোট করে দেখছি না। কিন্তু তার মূল্য যদি সত্যিকারের মূল্যে প্রয়োজনে পরিণত হয়, তা হলে ইনস্টিটিউশনাল ফিনান্স শুধু একটি এলাকার লোকেদের কিছু যোগাড় করে দেই, এটা সত্যিকারের দরিদ্রতম জনসাধারণ ঐ অংশে তার প্রকৃত সুযোগ নিতে পারবে? প্রকৃত সুযোগ নিতে পারবে না এটা আপনার বর্ণনা পড়লে মনে হয়। আর একটা বড় রকমের কমিউনিটি ডেভেলপমেন্ট প্রোজেক্ট হবে। ইতিপূর্বে যে কমিউনিটি ডেভেলপমেন্ট প্রোজেক্ট হয়েছে তাতে কি সত্যিকারের তলার দিকে জিনিসটা গেছে সেটা বলুন তো? যদি না গিয়ে থাকে, তা হলে আরো একটু দৃষ্টিভঙ্গির প্রয়োজন আছে, সেই দৃষ্টিভঙ্গি আপনার বাজেট বক্তৃতায় ফুটে ওঠে নি। এই হচ্ছে আমার অভিযোগ যে, যদি সেই দৃষ্টিভঙ্গি আজকে না ফুটে উঠে তা হলে বিপদের মধ্যে পড়ে যাবেন এই বিষয়ে কোন সন্দেহ নেই। এবং বিশ্বনাথবাবু সেই বিপদের ওয়ার্নিং দিতে চেয়েছিলেন তার বক্তৃতার মধ্য দিয়ে। শ্রীমতী ইলা মিত্র তার বক্তৃতায় সেটাই বলতে চেয়েছেন এবং সেই বিপদের ওয়ার্নিং সমস্ত বক্তা বার বার দেবার চেষ্টা করেছেন। সুতরাং এই ব্যবস্থার সম্বন্ধে আমি একথা বলতে বাধ্য হচ্ছি যে, এই বাজেটের মূল সুরটা গতানুগতিক, এখানে হার্ড ডিসিসন নেবার কোন কথা নেই। এনটায়ার ভেস্টেড ইন্টারেস্টকে আক্রমণ করবার যে মোর্চার কর্মসূচি তার কোন ইন্ডিকেশান নেই। কিছু কিছু বরাদ্দ বাড়ান হয়েছে সেজন্য ওয়েলকাম করছি। বরাদ্দ আরো বাড়ান, কিন্তু দেশকে এগিয়ে নিয়ে যাবার যে ইঙ্গিত সেই ইঙ্গিত আপনি এর মধ্যে দেখাতে পারেন নি। আমি অন্য একটা কথা বলবো, আপনারা সহযোগিতার কথা বলেছেন। কেউ বলেছেন, আপনারা মোর্চায় থেকে এই রকম কঠোর সমালোচনা করেছেন, কিন্তু গঠনমূলক সমালোচনা কি করলেন? আমি আগেই বলেছি যে, প্রত্যেকটি হচ্ছে গঠনমূলক। কিন্তু আপনাদের আত্মসন্তুষ্টি মনের কাছে তার গভীর গঠনমূলক তাৎপর্য ধরা পড়ছে না, বিপদ তো এইখানে। আমি আর দু-একটা কথা বলে শেষ করবো। কিন্তু আমি একটা কথা বলি, গঠনমূলকের কথা বলছেন, আমি ইকনমিক জেনারিলিটির কথা ছেড়ে দিয়ে এবার একটা স্পেসিফিক কোশ্চেনে আসছি। আজকে পশ্চিমবঙ্গে বেকার যুবকদের চাকরিতে কি করে নেওয়া হবে? গঠনমূলক ব্যাপার বলছেন, আমি নিজে বিগতবারে মোর্চার যখন মিটিং হয় এবং অ্যাসেম্বলি অধিবেশনের আগে যখন মোর্চার মিটিং হয় আমি নিজে সদস্যদের এবং মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়কে বলেছিলাম, আপনারা যে রিক্রুটমেন্ট করবেন সরকারী কর্মচারী, এই রিক্রুটমেন্টটা সর্বস্তরে পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে করুন। যাতে কোন রকম পক্ষপাতিত্বের কথা না আসে, যাতে ছেলেরা মনে করতে পারে, যতটুকু কাজের সংস্থান আছে, তা আমরা আমাদের মেরিটের দ্বারা করতে পারবো। আপনারা সেই গঠনমূলক সমালোচনার কোন মূল্য দিলেন কি? আজকে রাইটার্স বিল্ডিংস থেকে সরাসরি নিয়োগপত্র যাচ্ছে। এই যে লক্ষ লক্ষ দরখাস্ত ছেলেরা দিল, সেই দরখাস্তের কিভাবে শর্টিং হল, কোথায় তাদের ইন্টারভিউ হল, কোথায় যোগ্যতার বিচার হল, আপনারা কেবিনেট সাব-কমিটি থেকে কি সিদ্ধান্ত করে নিচ্ছেন ভিতরে ভিতরে এবং যার ফলে আজকে ডিরেক্ট অ্যাপয়েন্টমেন্ট যাচ্ছে।

আমাদের এই গঠনমূলক সমালোচনা যে কেউ বলবেন—কেরালা সরকারের কথা আপনারা বলেছেন বলে আমি এই কথাটা এখানে তুলছি। কেরালা সরকার সর্বস্তরে পাবলিক সার্ভিস কমিশন-এর মাধ্যমে নিয়োগের ব্যবস্থা করেছেন। যে কেরালা সরকারের প্রেমে আপনি এত গদ গদ কেন আমাদের সেই গঠনমূলক সমালোচনা আপনারা নিতে পারলেন না? সুতরাং গঠনমূলক সমালোচনা আমরা অতীতেও করেছি পাবলিক সার্ভিস কমিশনের ব্যাপারে, আপনারা শোনেন নি। এমনি আরও অনেক গঠনমূলক সমালোচনা আমরা করেছি। সুতরাং এই পরিস্থিতির মধ্যে এবং বিধানসভার মধ্যেও শ্রীমতী ইলা মিত্র এবং আমরা এই কথা তুলেছি। অতএব এই পরিস্থিতির মধ্যে আপনারা মোর্চা ঘটিত ব্যাপারে যা করণীয় কর্তব্য তা আপনারা করতে পারছেন বলে আমরা মনে করতে পারছি না। আমাদের এটাই প্রয়োজন। শেষ কথা বলছি, আমাদের শ্রীবিশ্বনাথ মুখার্জী মহাশয়কে সেদিন মুখ্যমন্ত্রী মেঠো বলে বক্তৃতা দিয়েছেন। আমি তাঁর স্ত্রী, খুব খারাপ শোনায় যদি ডিফেন্ড করি। কিন্তু এটা স্ত্রী-স্বামীর ব্যাপার নয়। কোন কমিউনিস্ট যদি এই আইনসভায় মাঠের সুরকে না নিয়ে আসতে পারে, ধিক সেই কমিউনিস্টকে। মাঠে যে কাজ করছে, যার মাথার ঘাম পায় পড়ে, সেই ঘামের স্বাদ বড় তিক্ত, বড় কটু। সেই মেঠো সুরকে যাতে আপনাদের মধ্যে আমদানি করতে পারি মোর্চার শরিক হিসাবে, সেটাই আমাদের কর্তব্য বলে আমরা মনে করি। কাজেই আশীর্বাদ করুন যেন আরও বেশী মেঠো হতে পারি এবং আরও মেঠো থাকি। ইন্টেলেকচুয়্যালিজমের মধ্যে যাতে সম্পূর্ণ হারিয়ে না যাই, আপনারা সেই আশীর্বাদ করবেন কিনা ভেবে দেখুন।

**শ্রীকাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার বাজেট বিতর্কে মাননীয় কয়েকজন বিধানসভার বন্ধুদের ভাষণ শুনলাম। মাননীয় সদস্য তিমিরবাবু, মাননীয় সি পি আই সদস্য কানাই ভৌমিক মহাশয় এবং মাননীয়া ভগিনী শ্রীমতী গীতা মুখার্জীর বক্তব্য আমি বিশেষ করে অনুধাবন করেছি। অত্যন্ত নিরাশ হয়েছি, কারণ একবারও মনে হচ্ছিল না যে বাজেট আলোচনা হচ্ছে। আমি শুধু এইটুকু বলতে চাই অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তার তিনটে লক্ষ্য এখানে রাখা হয়েছে। প্রথম লক্ষ্য দেশের অর্থনীতিতে স্থায়িত্ব আনা, দ্বিতীয় লক্ষ্য বিকাশ এবং উন্নয়নের ধারাকে আবার ফিরিয়ে আনা, তৃতীয় কর্মসংস্থানের পথ আরও প্রশস্ত করা, এই তিনটে লক্ষ্য রেখে তিনি বাজেট রেখেছেন। আমি জানাতে চাই খুব সবিনয়ে মাননীয় সদস্যদের কাছে যাঁরা সমালোচনা করেছেন, খুব কড়া সমালোচনা। একজন অর্থমন্ত্রীর পক্ষে একটা সরকারের বাজেট পেশ করতে গিয়ে, এর চেয়ে উল্লেখযোগ্য এবং গুরুত্বপূর্ণ আর কি লক্ষ্য থাকতে পারে। এই তিনটে লক্ষ্য বাজেটের মধ্যে রাখা হয়েছে। নূতন কোন করের ব্যবস্থা করা হয় নি। লেভি যেটা ছিল শরণার্থীদের উপর, যেটা আগেই বসেছিল, সেটা চলছে।

[5-25—5-35 p.m.]

ইন্টার-স্টেট রিভার ভ্যালি অ্যাক্ট-এর আওতায় যে কর ছিল সেটাই চলছে, রূপায়ণের জন্য কোন নতুন কর বসে নি এই বাজেটে। আমি খুব বিনয়ের সঙ্গে বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মূল্যবৃদ্ধির কোন ইংগিত নেই এই বাজেটে, এই বাজেট মূল্যবৃদ্ধির সহায়ক হবে না। আমার দৃঢ় বিশ্বাস এই বাজেট দেশে প্রগতি আনতে পারবে। এখানে ওঁরা সমালোচনা করেছেন যে, এটা বড়লোকের বাজেট, এটা গরিব মারার বাজেট। আমি জিজ্ঞাসা করছি যে, ১৯৬৭ সালে কৃষি খাতে যে বরাদ্দ হয়েছিল সেটা প্রায় ১৭ কোটি টাকা, আর ১৯৬৯-৭০ সালে দ্বিতীয় যুক্তফ্রন্টের আমলে আরও ৫০ লক্ষ টাকা কম করে ধরা হয়েছিল, সাড়ে ১৬ কোটি টাকার মধ্যে সীমাবদ্ধ ছিল। আজকে সেখানে কৃষি খাতে সাড়ে ২৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। যেখানে ইরিগেশন বা সেচের জন্য বরাদ্দ ছিল ৪৪ লক্ষ টাকা সেখানে আজকে অনেক বেড়ে গিয়েছে। যেখানে শিক্ষা খাতে তাদের বরাদ্দ ছিল ৪৪ কোটি টাকা সেখানে আজকে সেটাকে বাড়ানো হয়েছে ৮৮ কোটিতে। যেখানে পশুপালন, দুগ্ধ সরবরাহ, ডেয়ারী উন্নয়ন, হাঁস-মুরগি পালন খাতে ছিল ১০ কোটি টাকা, আমরা সেখানে ধরেছি ২১ কোটি টাকা। আমি জানতে

চাইছি, এই টাকাটা খরচ করলে পরে এই টাকা পয়সাটা কোথায় গিয়ে পড়বে? এটা উপকৃত করবে গ্রামের মানুষকে, না শহরের মানুষকে? তাই আমি এইটা খুব বিনয়ের সঙ্গে বিশেষ করে আমাদের সি পি আই বন্ধুদের এবং তিমিরবরণ ভাদুড়ী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, এইসব জনকল্যাণ খাতে উন্নয়ন খাতে ৯০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে এবং চতুর্থ পরিকল্পনার শেষে কিন্তু এটাতে সর্বসমেত ১৬৭ কোটি টাকা খরচ হবে, এই টাকাটা যদি আমরা পশ্চিমবঙ্গে ১৯৭৩-৭৪ সালে খরচ করি, তা হলে দেশের কর্মসংস্থান বাড়বে, না কর্মসংস্থান সংকুচিত হবে? এই টাকাটা খরচ করলে গরিবের হাতে পয়সা যাবে, না গরিবের হাত থেকে পয়সা চলে আসবে? এই টাকাটা গ্রামের কৃষকের সেচের জন্য, চাষের জন্য, বীজের জন্য, ডেয়ারী উন্নয়নের জন্য, পশুপালনের জন্য খরচ করলে গ্রামের গরিবের হাতেই গিয়ে পয়সাটা পড়বে, না চলে আসবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাতে চাই, যে বাজেট অর্থমন্ত্রী পেশ করেছেন সেই বাজেটের মধ্যে কর্মসংস্থানের বিপুল সুযোগের কথা স্পষ্টভাবে রয়েছে। আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয়া ভগিনী গীতা মুখার্জীকে, তিনি বক্তৃতার শেষে যেটা উল্লেখ করলেন তাই দিয়েই আমি শুরু করছি, অর্থাৎ কর্মসংস্থানের ব্যাপারে তিনি কেরল সরকারের নজির নিয়ে এসেছেন, আমি হাসছিলাম যে, তিনি একজন দায়িত্বশীল নেত্রী এবং একটি দায়িত্বশীল দল কি করে আশা করে যে, এই ১৭ হাজার পদের জন্য যেখানে ১২ লক্ষ দরখাস্ত পড়েছে, সেখানে যদি এই ১২ লক্ষ দরখাস্ত বাছাই করে ইণ্টারভিউ নেবার জন্য পাবলিক সার্ভিস কমিশনকে কাজ দেওয়া হত, তা হলে আমি বলি, একটি কেন দু-তিনটি পাঁচশালা পরিকল্পনা চলে যেত তবু এই শূন্যপদ পূর্ণ হতো না, ওঁরা সেইটেই কি চান? গীতা মুখার্জীকে বলছি যে, তাঁদের দল বা ১৯৬৯ সালের দ্বিতীয় যুক্তফ্রন্টের যে ক্যাবিনেট সিদ্ধান্ত ছিল সে,

There was a blanket ban imposed upon all vacancies restricting filling up of the vacancies to the extent of 20 per cent.

১৯৬৯ সালের যুক্তফ্রন্টের সময় আমি ঐ কোণে বসতাম, তখন জ্যোতিবাবুর সঙ্গে এই নিয়ে বহুবার বিতর্ক হয়েছিল যে, আপনারা দেশে লক্ষ লক্ষ বেকার রয়েছে, তথাপি ঐ শূন্যপদ শূন্য রাখার সিদ্ধান্ত নিচ্ছেন কেন? তখন তাঁরা শূন্যপদ পূর্ণ করবার সিদ্ধান্ত নেন নি। তারপর ১৯৭১ সালে আমাদের কোয়ালিশন গভর্নমেন্টের মুখ্যমন্ত্রী ছিলেন শ্রীঅজয়কুমার মুখার্জী, তাঁর কাছে আমি প্রস্তাব রেখেছিলাম, যেদিন আমরা শপথ নিয়েছিলাম সেই দিনই, যে বেকার যুবকদের সরকারী ক্ষেত্রে চাকুরির বয়স সীমা ২৫ থেকে বাড়িয়ে ৩০ করা হোক। যুক্তফ্রন্টের আমলে আমাদের এই প্রস্তাব শ্রীমতী গীতা মুখার্জীর দল সমর্থন করেন নি। আমাদের দৃঢ়চেতা মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশংকর রায় নতুন দায়িত্ব পেয়েই দৃঢ়তার সঙ্গে বললেন যে, এই রাজ্যে রাজ্য সরকারের ১৭ হাজার শূন্যপদ পূর্ণ করা হবে। এক দল চেষ্টা করছে শূন্যপদ শূন্য রাখার আর এই সরকার চেষ্টা করছে শূন্যপদ পূর্ণ করে কর্মসংস্থানের পথ উন্মুক্ত করতে, কোনটা প্রগতিশীল, কোনটা গণতান্ত্রিক, কোনটা গণস্বার্থ সহায়ক আর কোনটা গণস্বার্থের পরিপন্থী আমি জানতে চাই আপনাদের কাছে? আমি আর একটা বিনীত নিবেদন করতে চাই যে, তিনি তাঁর দলের বিশ্বনাথ মুখার্জী এবং সোমনাথ লাহিড়ীকে জিজ্ঞাসা করে দেখুন যে, পাবলিক সার্ভিস কমিশন বছরের পর বছর বসেও ১০০।২০০-র বেশী অফিসারকে রেকমেন্ডেশন করতে পারে না। আর আপনি সেখানে পাবলিক সার্ভিস কমিশন দিয়ে কেরাণীর চাকুরিতে বা চতুর্থ শ্রেণীর পদ পূর্ণ করতে চান? আর উই সিরিয়াস অ্যাবাউট ইট? কাকে ধাপ্পা দিচ্ছেন? আপনারা চান না এই চাকরি পূর্ণ হোক। আপনারা চান, অশান্তি থাক, হতাশা থাক। যুক্তফ্রন্ট ৪টি 'হ' আমাদের উপহার দিয়েছিল—হত্যা, হিংসা, হঠকারিতা এবং হতাশা। আপনারা সেই হত্যা, হতাশা, হিংসা ও হঠকারিতার সহায়ক ছিলেন, যুক্তফ্রন্টের শরিক ছিলেন। অত্যন্ত দুঃখের কথা যে, এর জন্য পশ্চিমবাংলা মহাশ্মশানে পরিণত হয়েছিল। আপনারা সমালোচনা করেছেন যে, গণতান্ত্রিক সরকারের পক্ষ থেকে একটা জনকল্যাণ বাজেট আসে নি। আমি জানি এটা একটা টাইট রোপ ওয়াকিং। আমরা জানি, এটা খুব কঠিন কাজ। কিন্ত আমি জানাতে চাই ৬৮৭ কোটি টাকার যেখানে বাজেট ঘাটতি সেখানে ৭ লক্ষ টাকা ঘাটতি। অর্থনীতির কোন সিরিয়াস স্টুডেন্ট বলবেন না এটা একটা মারাত্মক ঘাটতি। তাই

অর্থমন্ত্রী বলেছেন স্টেট ইলেকট্রিসিটি বোর্ড-এর ইন্টারেস্ট চার্জেস যদি টাইমলি রিপেড হয় এবং যদি কেন্দ্র থেকে সাহায্য পাই, তা হলে এই ঘাটতি পূরণ হবে। তৃতীয় প্রশ্ন করা হল, দ্রব্যমূল্য বৃদ্ধি সম্পর্কে। আমরা জানি, এ ব্যাপারে এই সরকার সজাগ। আমরা স্বীকার করি, এজন্য মানুষের কষ্ট হচ্ছে। এর জন্য অর্থমন্ত্রী কতকগুলি কারণও দেখিয়েছেন। কিন্তু তিনি এর জন্য কতকগুলি লেফটিস্ট ফ্রেজ-মঙ্গারিং-এর সুযোগ নেন নি। এটাই তাঁর অপরাধ। কালো টাকার কথা, যুদ্ধের কথা বললে তাঁরা অন্য রকম কথা বলেন। আপনারা জানেন ডক্টর মেঘনাথ সাহা, যিনি একজন বিশ্ববিশ্রুত বৈজ্ঞানিক, একটা বই আছে মাই এক্সপেরিয়েন্স ইন সোভিয়েট রাশিয়া। ১৯৪৫ সালে সোভিয়েট রাশিয়া থেকে ফিরে এসে তিনি এই বইতে বলেছিলেন, একটা কটন শার্ট কস্টস্ অ্যাট লিস্ট ১,৬০০ রুবলস্। এইভাবে খাদ্যের দামও বেড়েছিল। আবার আজও আমরা দেখছি সোভিয়েট রাশিয়ার জন্য ২৫ কোটি টন খাবার আমেরিকা থেকে আসছে—যাদের দিনরাত তাঁরা সমালোচনা করেন। অথচ ভারতের অর্থমন্ত্রী, খাদ্যমন্ত্রী আমেরিকা, কানাডা, আর্জেন্টিনা থেকে আড়াই মিলিয়ন টন গম আনার জন্য ব্যবস্থা করায় অমনি চিৎকার শোনা যাচ্ছে গেল, গেল, গেল। তাঁরা বললেন খাদ্যদ্রব্যমূল্যে বৃদ্ধি রোধ করা হবে। গত বছরে খরার জন্য উৎপাদন নেই। সেজন্য চাষীকে বাঁচাতে গেলে চাল, গম আমদানি করা ছাড়া পথ নেই। হাউ টু মেক গুড দি শর্টফল? তবে চাচ্ছেন কেন আমদানি হবে না? তবে কি মানুষের হাহাকার হবে? এখানে বিশ্বনাথবাবু নেই। আপনরা কি জানেন না, গত বছর খাদ্য বিতর্কের সময়, খরা পরিস্থিতির সময় তিনি বলেছিলেন, কাশীবাবু দুর্ভিক্ষ ঠেকাতে পারবেন না, গ্রামে গ্রামে লাশ ফেলার লোক পাবেন না? কিন্তু আমি জানতে চাই দিনের পর দিন তাঁরা যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মত এই অপপ্রচারে নেমেছেন সেখানে গ্রামে গ্রামে গিয়ে কটা লাশ তিনি ফেলেছেন? অর্থাৎ তাঁরা একদিকে বলছেন গৃহস্থকে সাবধান হতে এবং অন্যদিকে চোরকে বলছেন চুরি করতে। এটা একটা অদ্ভুত রাজনীতি। এটা যেন রানিং উইথ দি হেন অ্যান্ড হান্টিং উইথ দি হাউন্ড। আমি বলছি, এই রকম পলিটিক্স বন্ধ করুন। কানাইবাবু অনেক কথা বলেছেন। শ্রীমতী গীতা মুখার্জী একটা প্রস্তাব দিবেন যাতে নাকি ৩০০ কোটি টাকা রোজগার হবে। অবশ্য আরও অনেকগুলি শূন্য তিনি ইচ্ছা করলে যোগ করতে পারতেন। তাঁর দলের ২ জন নেতা যুক্তফ্রন্টের সময় মন্ত্রী ছিলেন- বিশ্বনাথ বাবু ও সোমনাথবাবু। কিন্তু এক কোটি টাকা রোজগারের ফরমূলা কি তাঁরা তখন দিয়েছিলেন? কিন্ত তখন এসব কথা বলেন নি। সেজন্য যেদিন বুঝি ঐ রাজনীতি ভ্রান্ত, দেশকে ধ্বংসের মুখে নিয়ে যাচ্ছে সেদিন আই পার্টেড উইথ দি কম্পেনি।

[5-35—5-45 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের উন্নয়নমূলক কাজের কথা ধরা যাক। ধরুন সুন্দরবনের উন্নয়নের জন্য আমাদের নেতা মুখ্যমন্ত্রী একটা পরিকল্পনা দিলেন, শুধু সুন্দরবন নয়, সুন্দরবন, ঝাড়গ্রাম এবং দার্জিলিং-এর উন্নয়নের জন্য পরিকল্পনা দিলেন। আগে কোনদিন এই রকম পরিকল্পনা হয় নি এটা কি উল্লেখযোগ্য ভূমিকা নয়? আমরা দায়িত্বে আসার পর সুন্দরবনে অবহেলিত এলাকায় রেল লাইন বসাবার চেষ্টা করছি যেটা যুক্তফ্রন্টের আমলে হয় নি এবং এই নিয়ে কত লেখালেখি এবং আজকে যিনি উপমন্ত্রী হয়ে গেছেন প্রণব মুখার্জী এবং মায়া রায় চিঠি লিখে জানিয়েছেন, সেটা সদস্যদের জানা দরকার, যেখানে রেল লাইনের কোন প্রস্তাব ছিল না, সেখানে তাঁরা লিখছেন—

Thereafter, as a result of the discussions the Eastern Railway had with Shri K. K. Maitra, it was suggested by the railway that a proper traffic survey would be necessary. The suggestion for carrying out the traffic survey is under consideration and it is proposed to include the survey in the budget for 1973-74.

১৯৭৩-৭৪ সালের বাজেটে তাঁরা টাকা বরাদ্দ করেছেন, সার্ভে টিম হয়ে গেছে, সার্ভে টিম তাঁদের রিপোর্ট সাবমিট করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে জানাতে

চাই যে, আমাদের এই সরকার যে বাজেট রেখেছেন সেই বাজেটের মধ্যে যে কর্মসংস্থানের সূচনা রয়েছে এটা খুব আশাপ্রদ। আমি ওপক্ষের মাননীয় সদস্যদের জিজ্ঞাসা করছি, আমাদের মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায় এবং আমাদের সেচমন্ত্রী দিল্লীতে গিয়ে যেভাবে ফরাক্কার জন্য ৪০ হাজার কিউসেকস জলের জন্য লড়াই করেছেন এই ধরনের লড়াই কি আগে কখনও হয়েছে? আমি জিজ্ঞাসা করছি, ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে পশ্চিমবঙ্গের গঙ্গার নাব্যতা দেখাবার জন্য কি আগে কেউ এখানে আনতে পেরেছিলেন? দিল্লীর এক শ্রেণীর অফিসার এবং সেচ দপ্তর প্রধানমন্ত্রী যাতে এখানে না আসতে পারেন তার জন্য বাধা সৃষ্টি করেছিলেন, কিন্তু প্রধানমন্ত্রী কারোর কথা শোনেন নি, প্রধানমন্ত্রী সিদ্ধার্থবাবুর অনুরোধে নিজে গঙ্গার নাব্যতা এবং সুন্দরবন অঞ্চল দেখে গিয়ে তার রূপায়ণে কতকগুলি পরামর্শ এই সরকারকে দিয়ে গেছেন। এই সরকারের আমলে কি কাজ হয়েছে এর আগে বিভিন্ন মাননীয় সদস্য বলেছেন। এতগুলি কলকারখানা বন্ধ ছিল, সেই কলকারখানাগুলি খোলা হল, এটা কি কায়েমী স্বার্থের বিরুদ্ধে আঘাত নয়? সালিমার গুদামে যেখানে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার খাদ্যশস্য, জামাকাপড় গত ২৫ বছর ধরে জমা হয়ে পড়ে থাকত, পূজার সময় দ্বিগুণ তিনগুণ দামে বিক্রি করার জন্য, গত যুক্তফ্রন্টের আমলে মাননীয় উপ-মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর দৃষ্টি যখন এই ব্যাপারে আকর্ষণ করা হয়েছিল, সংবাদপত্রের কাছে তিনি বলেছিলেন সংবিধানের সীমাবদ্ধতা আছে, আমরা কিছু করতে পারি না। কিন্তু এবারে সেই সংবিধানের সীমাবদ্ধতা কোথায় গেল, ৭২ ঘণ্টার নোটিসে সেইসব মালপত্র ক্রোক করা হয়েছে। আমি অত্যন্ত দুঃখের সংগে বলছি, এ জন্য প্রত্যেকটি কাগজ যুগান্তর, আনন্দবাজার, সত্যযুগ প্রত্যেকটি কাগজ অভিনন্দন জানিয়েছেন, শুধু অভিনন্দন জানান নি কালান্তর পত্রিকা। এটা কি কায়েমী স্বার্থের বিরুদ্ধে আঘাত নয়? আমাদের এই আঘাতের ফলে কেন্দ্রীয় রেল আইন সংশোধিত হয়ে গেছে। আমি জিজ্ঞাসা করছি, ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট ছিল, উনি বলছেন আপনিও যুক্তফ্রন্টে ছিলেন, হ্যাঁ ছিলাম, সেদিন আমার বক্তব্য ছিল খুব পরিষ্কার, ১৯৬৭ সালের আগস্ট ৭ তারিখে দিল্লীতে ক্ষুদ্র শিল্পের একটা সম্মেলন হয়েছিল, সেখানে পশ্চিমবঙ্গের প্রতিনিধি হিসাবে আমি বলেছিলাম, কয়লার দাম সর্বত্র সমান হওয়া উচিত, ইকোলাইজেসান অব প্রাইস অব কোল অ্যান্ড অয়েলসিডস অ্যাট অল মেজর রেল হেডস, যেখানে লোহা এবং ইস্পাতের একই দর সারা ভারতবর্ষে বাঁধা হয়েছে, সেখানে পশ্চিমবঙ্গের স্বার্থে এটা করতে হবে। প্রথমে কেন্দ্র থেকে সাড়া পাওয়া যায় নি। তারপর দফায় দফায় জয়নাল আবেদিন সাহেব দিল্লীতে গিয়ে এই দাবি নিয়ে সোচ্চার হয়ে উঠলেন তারপর মুখ্যমন্ত্রী এই দাবি তুলে ধরেছেন, ক্যাবিনেটে সেই প্রস্তাব এনেছেন, কয়লার দাম সারা ভারতবর্ষে এক করবার জন্য বলেছেন। এটা কি কায়েমী স্বার্থের বিরুদ্ধে আঘাত নয়? এটা কি ডিসক্রিমিনেসনের বিরুদ্ধে লড়াই নয়, গণতান্ত্রিক লড়াই নয়? এই নিয়ে এই সরকার লড়েছেন সর্বপ্রথম। তাই রাজ্যপাল তাঁর ভাষণে সুস্পষ্টভাবে ইঙ্গিত দিয়েছেন। আমরা আশা করেছিলাম, যে কাজটা ভাল কাজ হয়েছে তার আপনারা প্রশংসা করবেন। শ্রদ্ধেয় কানাইবাবু, গীতা মুখার্জী মহাশয়া, তাঁদের আমি বিনয়ের সংগে বলছি, আপনারা কিছু মনে করবেন না যখন শ্রীমতী গীতা মুখার্জী বলছিলেন তাঁর বক্তৃতা শুনে মনে হচ্ছিল যে, এঁদের একটা ডাইভারসন স্ট্র্যাটেজি রয়েছে। আপনাদের একদল নেতা বক্তৃতা করে যাবেন কড়া ভাষায়, একদল বলবেন মরুভূমিতে তিন বালতি জল ঢালা হচ্ছে, তীব্রতম ভাষায় আপনারা গাল দেবেন, সমালোচনা করবেন, আর একদল নেতা তাঁরা বক্তৃতা করবেন এমন মোলায়েম সুরে, এমন সুন্দর সুরে মিষ্টি মিষ্টি কথায় যাতে আমাদের মধ্যেও সন্দেহ হয় যে, সত্যি আপনারা কি চান। আমাদের এই কোয়ালিশন, আমাদের এই পার্টনারশিপকে বাঁচাতে চান, না ভাঙতে চান? আমি মনে করি, শ্রীমতী গীতা মুখার্জী মহাশয়া এবং কানাইবাবুর আজকের বক্তৃতায় পরিষ্কার হয়ে গেছে। এতে আমাদের মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এটা গভীরভাবে ভাববেন তিনি যখন দেখবেন কাগজে যে সি পি আই মনে করে যে, বিশ্বনাথবাবু যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্য হচ্ছে কমিউনিস্ট পার্টির বক্তব্য, সেখানে

দলের মধ্যে কোন মতভেদ নাই। ভাল কথা, তা হলে আর লুকোচুরির কি ব্যাপার আছে। যদি মনে করেন এর মধ্যে কোন লুকোচুরি নাই—

be honest, be conscientious, be truthful, be faithful.

সেখানে এ'টুলি পোকার মত গরুর গায়ে এ'টে থাকবেন না। কেননা গরুর গায়ে যেমন এ'টুলি পোকা লেগে থাকলে যতবার তাকে ল্যাজ দিয়ে ঝাড়বার চেষ্টা করে—এ'টুলি পোকা যেমন এ'টে থাকে সেই রকম ছাড়বেন না। তা না হলে ছেড়ে দিন আপনারা। আপনারা যদি মনে করেন গভর্নমেন্ট রিয়্যাকসানারী, তা হলে ছেড়ে দিন, আপনারা যদি মনে করেন এটা বুর্জোয়া গভর্নমেন্ট—

Why do you expect from a bourgeois Government a specialistic budget?

আপনারা বলবেন, এটা হচ্ছে বুর্জোয়া সরকার, এটা হল কায়েমী স্বার্থ রক্ষা করার সরকার, এরা এন্ট্রেঞ্চড ভেস্টেড ইন্টারেস্টের বিরুদ্ধে লড়বে না, কায়েমী স্বার্থের বিরুদ্ধে দাঁড়াবে না, তা হলে আপনারা বুর্জোয়া সরকারের কাছে আশা করেন কি করে সোসালিস্ট বাজেট? আমি আপনাকে দেখাতে চাই, আমার কাছে আছে সোভিয়েট রাশিয়ার সোসালিস্ট বাজেট কি বলছেন। সোভিয়েট রাশিয়াতে এখানে আমাদের বিশেষ অর্থনীতিবিদ বন্ধু আছেন, তিনি অধ্যাপক পণ্ডিত হরশঙ্কর ভট্টাচার্য, তাঁর পাণ্ডিত্যের প্রতি আমার শ্রদ্ধা আছে, তিনি সেদিন নিজে থেকে একটা মন্তব্য করেছিলেন, অনেক গুরুত্বপূর্ণ মন্তব্য যেটা অন্ততঃ স্ট্যালিনবাদী মার্কসবাদী হিসাবে নিশ্চয়ই আলোড়ন উঠবে। তিনি বলেছিলেন, আমরা চাই না গরিব গ্রামবাংলার চাষীকে মেরে ক্যাপিটাল ফর্মেসন করে আমরা ক্যাপিটাল অ্যাকুমুলেট করি এবং

What was happened in all Communist countries.

সোভিয়েট রাশিয়াতে কালেক্টিভাইজেসন হয়েছিল চাষীকে মারবার জন্য। আমি শুধু এই বইটা থেকে একটু পড়ে শোনাচ্ছি।

(কণ্ঠস্বর কোন্ লেখকের বই?)

এটা আমেরিকান লেখক নয়। আপনারা আপনাদের মন থেকে প্রত্যেক ঝোপেতে আপনারা ভূত দেখেন—ইউ সি ঘোস্ট ইন এভরি বুশ। কিন্তু আই অ্যাম নট প্রিপেয়ার্ড টু সি ঘোস্ট ইন এভরি বুশ। স্যার, আই ওয়ান্ট ফ্যাক্টস্। আমি শুধু কালান্তর পড়ে, গণশক্তি পড়ে মার্কসিজম শিখি নি, মার্কসিজমের ফান্ডামেন্টাল বই পড়েছি। আপনারা যদি তর্ক করেন আমি তার উত্তর দেব। আমি নিশ্চয়ই ভুল স্বীকার করে নেব। আমি আমেরিকান রিপোর্ট পড়তে চাই না, কিন্তু কোন আমেরিকান ম্যাগাজিনে যদি লেনিনের একটা রচনা বেরোয়, তা হলে লেনিনের রচনাটা মিথ্যা হয়ে যাবে না। সেটাই আপনাদের দেখাব। এই রাশিয়াতে দেখেছি যে, কৃষকের উপর এমন কর চাপালেন তখন কমিউনিস্ট নেতা বুখারিন তিনি কি বলেছিলেন? তার এ বি সি অব কমিউনিজম বিখ্যাত বই-এ তিনি লিখেছিলেন, তিনি নিজেই স্ট্যালিনকে বলেছিলেন, আপনার জহ্লাদি নীতিকে আমি মানি না, কারণ গ্রামের চাষীকে আপনি শেষ করেছেন। তার উত্তরে স্ট্যালিন কি বলেছিলেন শুনুন—

Yes, otherwise there will be a debasement of agriculture. He warned that industrialisation must not be accomplished in such a way as to become parasitical and lead to the debasement of agriculture.

[5-45—5-55 p.m.]

Yet, this was precisely the policy which Stalin was adopting as he advocated the simultaneous revolution in industry as well as in agriculture; industrialization was to be accomplished at the expense of the peasantry. In an unusually frank statement, made on July 9, 1928, Stalin declared that the peasantry was paying 'not only the usual taxes, direct and indirect, but it is overpaying goods and is being more or less underpaid on the low prices of

agricultural products'. He conceded that the 'additional tax on the peasantry' was 'something in the nature of a tribute', something like a supertax which we are compelled to levy temporarily in order to maintain and develop further the present tempo of development and to abolish entirely this supertax, these 'scissors' between the city and the village.

তা হলে দেখতে পাচ্ছি তিনি বলেছেন, গ্রামের কাছ থেকে চাষীর ঘর থেকে জোর করে খাবার কড়ে নেওয়া হচ্ছে, চাষীকে কম দাম দেওয়া হচ্ছে, পেজেন্ট্রি ওয়াজ আন্ডারপেইড। চাষী তার কৃষিপণ্যের দাম বা মূল্য পেল না। সে কি হল? ইন্ডাস্ট্রিয়েল গুডস তাকে চড়া দামে কিনতে হচ্ছে, সো দি পেজেন্ট্রি ওয়াজ ওভারপেইড। এর চাইতে ফ্র্যাঙ্ক কনফেশন বাই স্ট্যালিন আর হতে পারে না, এর চাইতে বড় কনফেশন কমিউনিস্ট লীডার দিয়ে আর হতে পারে না। এতবড় শোষণ হয়েছে, সেটাকে জাস্টিফাই করা হয়েছে ইন দি নেম অব কমিউনিজম, ইন দি নেম অব সোসালিজম। আজকে এখানে একটা পুরাণো লেভি অর্ডার চলেছে, এক কোটি শরণার্থী এসেছিল, তাদের রক্ষণাবেক্ষণের জন্য সামান্য লেভি চেপেছিল, সেই লেভিটা রেখে দেওয়া হয়েছে এক বছরের জন্য, তার উত্তরে তাঁরা বলছেন—গেল গেল, গ্রামবাংলা গেল, গরিব গেল, বড়লোকের পকেটে পয়সা গেল। কাকে এইসব কথা বলছেন জানতে চাই। আমি তাই বলছি, দয়া করে এই ধরনের ফ্রেজ-মঙ্গারিং আপনারা বন্ধ করুন। আমি বলছি শ্রদ্ধেয় কানাইবাবুকে, ধরুন কাল একটা জনসভা হবে ময়দানে, সেখানে সিদ্ধার্থবাবু একটা বক্তৃতা দেবেন এবং সেখানে আপনাদের নেতা বিশ্বনাথবাবুও একটা বক্তৃতা দেবেন, আমাদের নেতা হিসাবে সিদ্ধার্থশঙ্কর রায় বলবেন—আমরা এই এই করেছি গরিব জনসাধারণের চোখের জল মুছাবার জন্য, জনগণের জন্য আমরা এই এই কাজ করেছি, এই এই ভাল কাজ করেছি, এই এই খারাপ কাজ করেছি, সেই প্ল্যাটফর্মেই দাঁড়িয়ে আপনাদের নেতা বিশ্বনাথ-বাবু, আপনাদের সি পি আই নেতা বলবেন যে, একেবারে মরুভূমিতে তিন বালতি জল ঢালা হয়েছে, গেল গেল কিছু নাই, আর একজন বলবেন, চোখের জল একেবারে শুকিয়ে গেল। এই যদি বক্তৃতা হয়, তা হলে সিরিয়াসলি বলুন, এই অ্যালায়েন্স কি চলতে পারে, কোয়ালিশন চলতে পারে? তবে হ্যাঁ, এই ধরনের বক্তৃতা করা ভাল, কংগ্রেস দলের যারা তারা নিশ্চয়ই সজাগ হবেন। আমরা বুঝবো, আমরা মিষ্টি কথায় ভুলব না, আমরা বুঝবো যে এই ধরনের মিষ্টি কথায় আপনারা আমাদের দলে ভাঙ্গন ধরাবার চেষ্টা করছেন। আপনারা যদি মনে করে থাকেন, আপনাদের মধ্যে ডিভিশন নাই, ভাল কথা। আমরা চাই না আপনাদের মধ্যে ডিভিশন হোক। আপনারা ইউনাইটেড থাকুন যুগ যুগ ধরে, খুব ভাল কথা। কোন দুঃখ নেই তাতে। কিন্ত আমাদের মধ্যে ভাঙ্গন বা স্পিলট ধরবার চেষ্টা করবেন না। আপনারা বলছেন একই পথে চলেছি, আমাদেব নীতির কোন পরিবর্তন হচ্ছে না। আমি আপনাদের কাছে সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, আপনারা একথা বলুন যে, ডঃ আবেদিন নাকি গাল দিয়েছেন, সেটা কি অ্যাবিউস? তিনি কমিউনিস্ট পার্টির নিন্দা করেছেন, এটা কি অপরাধ? আমাদের দলের নেতা আমাদের মুখ্যমন্ত্রী যিনি বিধান পরিষদীয় দলের নেতা, সারা পশ্চিমবাংলার কংগ্রেসেরও নেতা, তাঁর সম্বন্ধে আপনাদের নেতা কি বক্তৃতা করে গেলেন দুঃখের সঙ্গে বলছি—

The statement made by Mr. Dange saying that the Chief Minister, Shri Siddhartha Sankar Ray, was an un-allied representative of the bourgeois.

আপনারা এই করছেন, ডঃ আবেদিন যদি বলেন, আপনারা দেশের স্বার্থের বিরুদ্ধে যাচ্ছেন, তা হলে সেটা গাল? আর আপনারা তাঁকে বলছেন আন-এলায়েড রিপ্রেজেনটিভ অব দি বুর্জোইসি.

Nothing could be more unfortunate, nothing could be more worse type like this.

গোটা সরকারকে গাল দিচ্ছেন, আমরা কি তা হলে ধেই ধেই করে নেচে বলব, বাহবা। এটা কি হচ্ছে? মাননীয় সিদ্ধার্থবাবুকে গাল দিচ্ছেন, কাশীবাবুকে তো দিচ্ছেন না, কাশীবাবুকে

গালাগাল থেকে রেহাই দিচ্ছেন—এই যদি তাঁর ট্যাকটিস হয়, এটাই আমার ধারণা, আমি বলব এই ধরনের ভিলিফাই বন্ধ করুন। যদি সত্যসত্যই মনে করেন, ডিফারেন্স আছে, তা হলে সেই ডিফারেন্স এক্সপোজড হওয়া উচিত। আমি তাই মনে করি—এই যে বাজেট অর্থমন্ত্রী মহাশয় রেখেছেন, এটা খুব রিয়েলিস্টিক বাজেট, তবে হ্যাঁ, এ বাজেটের অনেক ইমপ্রুভমেন্ট সম্ভব, অনেক ত্রুটি-বিচ্যুতি আছে, তা দূর করতে হবে। তবু বলছি দূর করা এক জিনিস, আর যদি বলেন, এটা ভেস্টেড ইন্টারেস্টের বাজেট, তা হলে আমি বলবো কোন্ যুক্তিতে আপনারা একথা বলতে পারেন? আজকে কেন কেরলে প্ল্যান্টেশন ইন্ডাস্ট্রি ন্যাশনালাইজ করা হয় নি? কেন অচ্যুত মেনন সরকার কেরলে রাবার প্ল্যান্টেশনকে জাতীয়করণ করতে পারেন নি? মনোপলির বিরুদ্ধে ব্যবস্থা নেবে কি রাজ্য সরকার, কি বলছেন আপনারা? এটা তো কেন্দ্রের ব্যাপার, এটা গোটা ভারতবর্ষের সমস্যা। এটা পশ্চিমবাংলার সমস্যা নয়। আর আজ আপনার পশ্চিম-বাংলায় বসে মুখ্যমন্ত্রী মুখে খালি গদা ঘুরাবেন, এই আপনারা চান? শুধু লেফটিস্ট ফ্রেজ-মঙ্গারিং করে বলবেন?

পরিশেষে আমি একটা কথা বলছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওঁরা বলবেন বলে আমি তাড়াতাড়ি বইটা আনিয়ে নিয়েছি।

(এ ভয়েসঃ কি বই?)

এটা আমেরিকার কোন বই নয়! এটা হচ্ছে মস্কো পাবলিকেশান, মহামতি লেনিনের লেখা একখানা বই; এর নাম হচ্ছে এ কনসাইজ হিস্টরি অব দি সোভিয়েট কমিউনিস্ট পার্টি। যদি মুখোপাধ্যায়, কানাই ভৌমিক খুবই অসহিষ্ণু হয়ে পড়েছেন। আমি জানি যা কাজ আমরা করছি তার চেয়ে আরো বেশী কাজ আমাদের করতে হবে সর্বশক্তি দিয়ে। তার জন্য সকলের দেখতে চান তো দেখিয়ে দিতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় বন্ধু সদস্য বিশ্বনাথ সহযোগিতা একান্ত প্রয়োজন, এই যে ছটফটানি, এই যে তাড়াহুড়া- এটা শুভলক্ষণ নয়। তাঁরা দেখাতে চাইছেন আমরা সবচেয়ে বড় র‍্যাডিক্যাল—বড় বিপ্লবী। তাঁরা যে ছটফটানি দেখাচ্ছেন ও তাড়াহুড়া করছেন তা ভ্রান্ত। মহামতি লেনিন তাঁর মৃত্যুর আগে ওরা মার্চের লেখা তাঁর শেষ রচনা তাঁর বিখ্যাত বই বেটার ফিউয়ার, বাট বেটার। এই বই থেকে কয়েকটি লাইন আমি পড়ে শোনাচ্ছি। যদিও আমি জানি এটা অরণ্যে রোদন ছাড়া আর কিছুই নয়। ওঁরা দেখেও দেখবেন না। কাজেই ওঁদের বলে বা শুনিয়ে লাভ নাই।

In my view this was his last injunction to his party comrades.

আমি আমার বন্ধুদের অবগতির জন্য পড়ে শোনাচ্ছি। মহামতি লেনিন এই বইয়ের মধ্যে বলছেন—

We must come to our senses in time, we must not be extremely skeptical of too rapid progress of boastfulness, etc. We must think of testing the steps forward which we proclaim to the world every hour, which we take every minute and which later on we find every second to be flimsy, superficial and not understood. Worst of all would be haste, worst of all would be to rest on the assumption that we know anything or on the assumption that we possess to any degree the elements necessary for building a really new State machine that we really deserve to call socialist Soviet.

যে মহামতি লেনিন একদিন গ্যালপ জাম্প-এর কথা বলেছিলেন, দ্রুত ঝাঁপিয়ে পড়ার কথা বলেছিলেন, সেই মহামতি লেনিন তাঁর জীবনসায়াহ্নে এসে প্যারালেসিসে আক্রান্ত হন এবং তাতেই শেষ পর্যন্ত তাঁর লোকান্তর ঘটে। যে বয়সে তিনি মারা যান, তা অত্যন্ত বেদনাদায়ক। তাঁর কাছ থেকে দেশ অনেক জানতে চেয়েছিল। এই জীবনসায়াহ্নে এসে তিনি লিখলেন, ওয়ার্স্ট থিং উড বি হেস্ট। অর্থাৎ তাড়াহুড়া করা ভাল নয়। এটা হলো সবচেয়ে খারাপ ব্যাধি। আমরা সবজান্তা এই এই ধারনার উপর ভিত্তি করে আমরা চালে

সমাজতন্ত্র বা পঞ্চায়েতী রাজ তৈরি করতে পারি, কিন্তু যে প্রশাসন দরকার, যে যন্ত্র তৈরি করা প্রয়োজন তা আমাদের মধ্যে নাই। তিনি আরো বলেছেন—

Here, too, we must not forget that we are too prone to compensate (or imagine that we can compensate) our lack of knowledge by zeal, haste, etc.

তারপর তিনি আরো বলেছেন—

To rebuild our machinery of state we must at all cost set out first to learn, second to learn, third to learn and then to test what we have learnt so that what we have learnt shall not remain a dead letter, a fashionable catchphrase. This often happens amongst us and it is no use concealing it so that what we have learnt may become part of our very beings, so that it may actually and fully become a constituent element of our social life.

অর্থাৎ তিনি বলেছেন, আজকে দেশ গড়তে গেলে বিনয়ী হতে হবে। প্রত্যেক কমরেডকে বলেছেন, আপনারা আগে শিখুন, প্রথম শিখুন, দ্বিতীয় শিখুন, তৃতীয় আরো শিখুন, জ্ঞান অর্জন করুন, দুনিয়া দেখুন। তারপর ধাপে ধাপে এগিয়ে চলুন, পরীক্ষা নিরীক্ষা করুন।। তা না হলে ভুল হয়ে যাবে।

We have been bustling for five years, trying to improve our State apparatus, but it has been a mere bustle and these five years have proved that bustle is useless, even futile, even harmful. This bustle created the impression that we were doing something; as a matter of fact it only clogged up our institutions and our brains. It is high time things were changed. We must follow the rule "little, but good". We must follow the rule "better get a good staff in two or even three years than work in haste without hope of getting any at all.

[5-55—6-05 p.m.]

এর চাইতে আর কি কনফেশন থাকতে পারে? তিনি বলেছেন, ছটফটানি বন্ধ করতে হবে। ১৯১৭ সালে বিপ্লব হয়েছিল আর ১৯৩২ সালে তিনি এই কথা লিখে গিয়েছেন। দু-তিন বছরে যদি আমরা কিছু স্টাফ তৈরি করতে পারি, তা হলে আমরা বুঝব অনেক কিছু করলাম। কিন্তু তাড়াহুড়া, ছটফটানি এটা শুধু খারাপ নয়, হার্মফুল। তাই আজকে খুব বিনয়ের সঙ্গে বলবো মাননীয় বিশ্বনাথবাবু ও কানাইবাবু এবং ভগ্নী শ্রীমতী গীতা মুখার্জীকে, আপনারা তাড়াহুড়া না করে আপনারা বুঝতে চেষ্টা করুন, জানবার চেষ্টা করুন, আপনাদের কাছে বিনয়ে প্রার্থনা করি এবং বলি, আপনারা সবকিছু জানেন না যে, মহামতি লেনিন একদিন বলেছিলেন তাঁর মার্কসিজম-এ সবকিছু প্রশ্নের উত্তর থাকবে পৃথিবীর এমন ব্যক্তির এমন কোন প্রশ্ন নেই যে, সে প্রশ্নের উত্তর মার্কসিস্ট বা লেনিনিস্ট দিতে পারবে না, এই যে দম্ভ তাঁর একদিন ছিল, তিনি তাঁর জীবনের সায়াহ্নে বলেছেন, আমরা খুব কম জানি, তড়িঘড়ি করে লাভ নেই, ছটফটানি করে লাভ নেই আস্তে চলো, ধীরে চলো, ধাপে ধাপে চলো, পায়ে পায়ে হেঁটে চলো। তাই আজকে আমাদের এই বাজেট সত্যিসত্যি ধাপে ধাপে এগিয়ে যাওয়ার বাজেট। এই বাজেটের লক্ষ্য একই—স্থায়িত্বপূর্ণ বিন্যাস এবং উন্নয়ন ও শিক্ষার পথরেখা এবং জনকল্যাণমূলক কাজকে দ্রুততর করা এবং কর্মসংস্থানের পথকে আরও সমৃদ্ধিতর করা, প্রশস্ত করা' এই বলে বাজেটমন্ত্রী যে বাজেট রেখেছেন, আমি সর্বান্তঃকরণে সেই বাজেট সমর্থন করছি।

**শ্রীনারায়ণচন্দ্র ভট্টাচার্য**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করছি। এই বাজেটের ভালো দিক আছে। পশ্চিমবঙ্গে স্বাধীনতা পাওয়ার পরে এই ধরনের বাজেট প্রথম। কিন্তু এই বাজেটের মধ্যে কয়েকটি ত্রুটি আমি দেখতে পাচ্ছি। সেটা আমি বলবো। আমি যদিও সরকার পক্ষের সদস্য, পি ডি এ-র সদস্য, কিন্তু আমি মনে করি আমরা সদস্যরা যেটা মনে করছি সেটা বলা দরকার। ভাল বলছি এইজন্য যে, এই বাজেট যেটা আমাদের অর্থমন্ত্রী মহাশয় রেখেছেন গরিব এবং মধ্যবিত্তের উপর ট্যাক্সের বোঝা না চাপিয়ে যে অর্থের সংস্থান উনি বাড়িয়েছেন এতে কৃতিত্ব রয়েছে। এই বাজেট প্রথমতঃ ব্যাপকভাবে পশ্চিমবঙ্গের গ্রামীণ উন্নতি এবং

মঙ্গলের কাজে সহায়তা করবে এবং গ্রামবাংলাকে গড়ে তুলতে সাহায্য করবে, এটা আমরা দেখতে পাচ্ছি যে, এই সরকার ক্ষমতায় আসার পর বিগত যুক্তফ্রন্ট সরকারের দু'বছরের যেখানে লগ্নির পরিমাণ ছিল ৮ কোটি টাকা, এই লগ্নির পরিমাণ বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ৪৯১ কোটি টাকা। মন্দ দিকের দু'-একটা কথাও বলবো, আমাদের এই কলকাতা শহরে এই কিছুদিন আগেও এই চৌরঙ্গী পাড়ায়, আমাদের এম এল এ হোস্টেলের পাশে ডগ শো হচ্ছিল। কলকাতা শহরে নিয়ন বাতির তলায় লক্ষ লক্ষ টাকা ব্যয়ে ডগ শো হয়, লক্ষ লক্ষ টাকা ব্যয় হয়ে যায় লাল পানির পিছনে।

পশ্চিমবঙ্গের আর একদিকে হাজার হাজার শিশু পুষ্টির অভাবে ভোগে, হাজার হাজার মানুষ দারিদ্রের কষাঘাতে নিপীড়িত হয়। আমি খুশী হতাম মাননীয় অর্থমন্ত্রী মহাশয় গত বছরের মত যদি করতেন। গতবারে তিনি বাজেটে ক্যাবেরো ও ধনীদের অন্যান্য বিলাসের ব্যবস্থার উপর প্রত্যক্ষ কর চাপিয়েছিলেন, প্রায় সাড়ে ১০ কোটি টাকার কর আদায় করেছিলেন। গতবারের মত এবারেও যদি ঐ ধনিকদের উপর কালো টাকার মালিকদের উপর ঐ কোটিপতিদের উপর অন্য প্রত্যক্ষ কর বসাতেন, ঐ পার্কস্ট্রীটের ধনীদের বিলাসব্যাসনের উপর ডিরেক্ট ট্যাক্স বসালে আমি আরও খুশী হতাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েক দিন আগে আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী শ্রীসুব্রত মুখার্জি মহাশয় এক টাকা ঘুষ নেবার অপরাধে পুলিস কনষ্টবলকে ধরেন। তিনি খুবই প্রশংসার কাজ করেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু এই পশ্চিমবাংলায় বিড়লা, টাটা, গোয়েঙ্কা আরও বহু একচেটিয়া পুঁজিপতি রয়েছে যারা প্রতিদিন আইন ভাঙছে, প্রভিডেন্ড ফান্ড আইন ভাঙছে, তাদের সম্বন্ধে কি ব্যবস্থা হচ্ছে? উত্তর বাঙলায় চা-বাগিচায় শ্রমিকদের গৃহনির্মাণের আইন ভাঙছে, তাদের শাস্তি দেবেন কি? মিসা আইন হয়েছে, ছোট ছোট ব্যবসায়ীরা সেই মিসায় ধরা পড়ছে অথচ ঐ পুঁজিপতিদের গায়ে হাত পড়ছে না, তাদের গায়ে হাত পড়লে হয়তো ঐ কনস্টবলকে এক টাকা ঘুষ নিতে হত না এবং সে ধরাও পড়তো না। এখানেই ত্রুটি রয়ে গেছে। আমাদের অনেক বন্ধ কলকারখানা খোলা হয়েছে—তার জন্য মানুষ তাদের ধন্যবাদ জানাচ্ছে। কিন্তু এখনও ৫০০ কলকারখানা বন্ধ রয়েছে তার মধ্যে ২৮০টি স্থায়িভাবে বন্ধ রয়েছে। এই কলকারখানা বন্ধের মূলে রয়েছে এক শ্রেণীর পুঁজিপতির চক্রান্ত। আজকে আমাদের সে সম্পর্কে চিন্তা করতে হবে। আমি উত্তরবঙ্গ থেকে এসেছি, উত্তরবঙ্গে আমার জন্ম থেকে আমি ঐ চা-বাগানের সঙ্গে যুক্ত, চা-শ্রমিক সংগঠনের সঙ্গে যুক্ত আছি। শুনেছি শ্রমমন্ত্রী নূতন বিল আনছেন রুগ্ন, দুর্বল ও বন্ধ চা-বাগানগুলি নিয়ে নেবার জন্য--খুব ভাল কথা। দুর্বল বন্ধ রুগ্ন চা-বাগানগুলি নিয়ে নেবেন-- কিন্তু তার সাথে সাথে সুস্থ চা-বাগানগুলি নেবার প্রয়োজনীয়তা আছে। তা না হলে যেই মাত্র রাষ্ট্রীয়করণ হবে অমনি প্রতিক্রিয়াশীল শক্তি ও একচেটিয়া পুঁজিপতিদের হাত শক্ত হবে। ন্যাশনালাইজেসনের যে নীতি আমরা নিয়েছি তাতে সাধারণ মানুষের মধ্যে একটা ভ্রান্ত ধারণা দেখা দিতে পারে। এটা একটা দিক রয়েছে। তাই রুগ্ন, বন্ধ দুর্বল চা-বাগানগুলি ন্যাশনালাইজেশন করবার সঙ্গে সমস্ত চা-বাগানগুলিকে ন্যাশনালাইজেসন করতে অনুরোধ করছি। সমাজবাদের সঠিক পদক্ষেপ হিসাবে কয়লাখনিগুলিকে আমরা নিয়ে নিয়েছি। পুরোপুরিভাবে ঐ চা-বাগানগুলিকে এবং অন্যান্য যেসব বৃহৎ শিল্প আছে সেগুলিকে পুরো রাষ্ট্রীয়করণ করতে হবে। আমি উত্তরবঙ্গ সম্বন্ধে আরও দু'-একটি কথা বলতে চাই—আমি বহু দিন এখানে সদস্য আছি বহু দিন থেকেই বহুবার আলোচনা শুনেছি যে উত্তরবঙ্গের উন্নয়ন হবে তার প্রাথমিক কাজ হিসাবে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষত গঠিত হবে। এই বাজেটে দেখলাম ছোট করে এক জায়গায় লেখা রয়েছে আমাদের অর্থমন্ত্রীর বাজেট বিবৃতিতে যে, মুখ্যমন্ত্রীর নেতৃত্বে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষৎ গঠিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে উত্তরবঙ্গের মানুষ প্রশ্ন করে, এই বিধানসভার সদস্যরা নাকি মুখ খুলতে পারেন না, বুক ফাটে কিছু বলতে পারেন না --

[6-05—6-15 p.m.]

কিন্তু আজকে এই প্রশ্ন যে উত্তরবঙ্গ আর কতদিন কলোনী থাকবে? উত্তরবঙ্গ থেকে আমরা সব চেয়ে বেশী রাজস্ব দিই। গত ২৫ বছরে উত্তরবঙ্গ কি পেয়েছে? আমরা কি পেয়েছি আর কি পাই নি এখনই তার হিসাব-নিকাশ করবার সময় এসেছে। চা থেকে সবচেয়ে বেশী ফরেন এক্সচেঞ্জ

আর্ন হয় আমাদের এবং পাট থেকেও আমরা বৈদেশিক মুদ্রা আয় করি, সেগুলি উত্তরবঙ্গেই অবস্থিত। তার সাথে কাঠ, তামাক আছে এবং আরো কিছু জিনিস রয়ে গেছে, মেডিসিন্যাল প্ল্যান্টস আছে। আপনারা জানেন উত্তরবঙ্গে নাগকেশরের গাছ আছে, যা থেকে ওষুধ তৈরি হয় এবং সেটা আমেরিকাতে চালান যায়। তা হ'লে আমরা উত্তরবঙ্গের মানুষ কি পেলাম? পশ্চিমবঙ্গকে যখন সন্ত্রাসে গ্রাস করেছিল, যখন লাল পতাকা, লাল রুমালের দল যখন পশ্চিম-বঙ্গকে গ্রাস করেছিল, তখন এই উত্তরবঙ্গ কিন্তু আমাদের বাঁচিয়েছিল, এ কথা ভুলে গেলে চলবে না আজকে উত্তরবঙ্গের রায়গঞ্জে মুখ্যমন্ত্রী গেছেন। আমরা শুধু আশ্বাসের বাণী শুনে খুশী থাকতে চাই না, কি করা হয়েছে উত্তরবঙ্গের জন্য সেটা আজকে জানতে চাই। ঐ চা-বাগানগুলি তো ১৫০/২০০ বছর আগে ইংরাজ আমলে তৈরি হয়েছিল। এখন তো সব শেষ হয়ে এল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভাকে জিজ্ঞাসা করতে চাই যে, উত্তরবঙ্গে একটা মেজর ইন্ডাস্ট্রি করেছেন আপনারা? স্বাধীনতা লাভের পরে আপনারা উত্তরবঙ্গের মানুষের জন্য একটা বড় শিল্প গড়ে তুলেছেন। যেখানে ১ কোটি মানুষ বাস করে? আপনারা তো তা করেন নি। সেখানে পাওয়ার নেই। জলঢাকাতে যেখানে ২৭ মেগাওয়াট উৎপন্ন হবার কথা সেখানে আমরা মাত্র ১০, ১২ মেগাওয়াটের বেশী পাই না। আর মালদহে একটি ডিজেল ইঞ্জিন বসেছে। সেখান থেকে ২ মেগাওয়াট মাত্র পাই। আজকে উত্তরবঙ্গে পাওয়ার নেই, একটা মেজর ইরিগেসনের ব্যবস্থা নেই, একটা প্রকল্প সেখানে আজ পর্যন্ত হয় নি এবং আমাদের এই সরকার সেখানকার প্রকল্পে হাত দিতে পারে নি। সেই জন্য আমি বলব, আজকে আমাদের এই সরকারকে উত্তরবঙ্গের দিকে দৃষ্টি দিতে হবে। আমি শেষ করার আগে আর একটি কথা বলতে চাই যে, আমাদের কর্মসূচিতে যতটা হাত দেওয়া উচিত ছিল ততটা দেওয়া হয় নি, আমাদের ত্রুটি রয়েই গেছে। আমরা ডিটেলস্ এই বাজেটের মধ্যে পাচ্ছি না। আমাদের এই পশ্চিমবঙ্গে ভয়াবহ বেকার সমস্যা রয়েছে। বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যারা নাম লিখিয়েছে শিক্ষিত বেকার, তাদের সংখ্যা ২৮ লক্ষ এবং এর বাহিরে আরো লক্ষ লক্ষ ২০/৩০ লক্ষ অশিক্ষিত বেকার আছে এবং তারপরে আরো ক্ষেত মজুর আছে। এই যে ৫০/৬০ লক্ষ বেকার রয়েছে এবং প্রতি মাসে আরো বেকার বেড়ে যাচ্ছে পশ্চিমবঙ্গে, এই বেকার সমস্যার সমাধান করতে না পারলে আমরা থাকবো না, আমাদের এই গণতান্ত্রিক ব্যবস্থাও থাকবে না, এই বিধানসভা হয়ত একদিন থাকবে না, হিংস্র ঐ বন্দুকের নলই আবার নতুন ক'রে এসে নেতৃত্ব দেবে এবং পশ্চিবঙ্গের মানুষকে আবার সন্ত্রাসের মধ্যে এগিয়ে নিয়ে যাবে। কাজেই এই বেকার সমস্যা সমাধানের জন্য কোন ফেজ্ড প্রোগ্রাম নেওয়া হয়েছে কিনা সেটা আমরা দেখতে পাচ্ছি না। ১৯৭৩-৭৪ সালের জন্য এই যে বাজেট আমাদের সামনে পেস করা হয়েছে এই যে হাজার হাজার শিক্ষিত বেকার রয়েছে, অশিক্ষিত বেকার রয়েছে, কর্মক্ষম মানুষের কাজের ব্যবস্থা হবে এই কথা এই বাজেটের মধ্যে বলা হয় নি। এই বাজেটের মধ্যে একটা টাইম-বাউন্ড প্রোগ্রাম দেখতে পাচ্ছি না, যেটা থাকা উচিত ছিল। আমি এই কথা ব'লে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি যে, এটা মধ্যবিত্তের বাজেট। জয় হিন্দ্।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই বাজেট প্রগতিশীল সরকারের হিসাব এবং এই বাজেট কুখ্যাত যুক্তফ্রন্টের ইতিহাসের যে প্রায়শ্চিত্ত তার প্রথম পদক্ষেপ। আজকে আমি এই বাজেটকে বলব কোটি কোটি বাঙ্গালীর বাঁচার বাজেট। আজকে এই বাজেট সম্পর্কে বলতে গিয়ে বলব, আমাদের মোর্চাতে যে মর্চে ধরছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। আর এ সম্পর্কে বলতে গিয়ে আমাদের কাশীকান্ত মৈত্র মহাশয় অরণ্যে রোদন করেন নি। তিনি কিছু ভাল তেল দিয়েছেন যাতে ক'রে এই জং ছেড়ে যায় এবং কিছু কাজ হতে পারে। কাজেই তিনি অরণ্যে রোদন করেন নি বরং তাঁর জ্ঞানগর্ভ বক্তৃতা আমাদের মোর্চার সকল সভ্যকে বিশেষ ক'রে সাহায্য করেছে ব'লেই আমি মনে করি। আজকে আমাদের বাজেটে কৃষি খাতে যে সাড়ে ২৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে সে সম্পর্কে বলতে গিয়ে আমি বলব, এতে কর্মসংস্থানের বিরাট পথ খোলা হয়েছে, নতুন পথও খোলা হয়েছে। কাজেই এই বাজেটে প্রগতিশীল সরকারের একটা পরিষ্কার ছাপ রয়েছে। আজকে এই বাজেট সম্পর্কে সি পি আই ও আর এস পি-র

বন্ধুরা নানা রকম বক্তব্য রেখেছেন। তাঁরা যদি বাজেটটা ভালভাবে পড়তেন, তা হ'লে তাঁরা এ বক্তব্য রাখতেন ব'লে আমার মনে হয় না। তাঁরা বলেছেন, ভেস্টেড ইনটারেস্টদের সম্বন্ধে কিছু বলা নেই। কিন্তু আমি বলব বলা হয়েছে। ভেস্টেড ইন্টারেস্টদের বিরুদ্ধে বলতে গিয়ে পরিস্কারভাবে অংক কষে দেখিয়ে দেওয়া হয়েছে যে কিভাবে বাংলাদেশের উন্নতি আমরা করতে চাই। কাজেই এই ভেস্টেড ইনটারেস্ট টার্মস্‌টা কিভাবে তাঁরা ব্যবহার করেন আমি বুঝতে পারলাম না। তারপর স্যার, গত বারে খরার জন্য যে ১৪ কোটি টাকা ঋণ বাবত আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি সেটা আমরা বিভিন্ন জায়গায় নলকূপ বসিয়ে শস্য বাড়ানোর জন্য খরচ করেছি। তা ছাড়া স্যার, এই বাজেটে একটা নতুন জিনিস আছে যেটা ইতিপূর্বে কোন বাজেটে ছিল না সেটা হচ্ছে, ৩৩০টি স্কুলকে বলা হয়েছে কয়েকটি শর্তে ক্যাপিটাল গ্রান্ট দেওয়া হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটে যেমন কৃষি খাতে টাকা দেওয়া হয়েছে, সত্য কথা, তেমনি আর একটি দিকে অবিচারও করা হয়েছে। সেটা হচ্ছে অ্যানিমাল হাজবেন্ড্রি বা পশু পালনের দিকে অবিচার করা হয়েছে। কৃষির যদি উন্নতি করতে হয়, তা হ'লে এ দিকে নজর দিতেই হবে। কারণ পশ্চিমবাংলায় মাত্র ২৬ হাজার একর জমি পাওয়ার টিলারের চাষ হয় বাদ বাকি সমস্ত জমিই গরু দিয়ে লাঙ্গলের সাহায্যে চাষ করা হয়। কিন্তু এই পশুপালন খাতে অত্যন্ত কম টাকা বরাদ্দ করা হয়েছে। স্যার, আমাদের বাংলাদেশের গ্রামাঞ্চলে যারা গরু পোষেন তারা সেটাকে তাদের সম্পদ বলেই মনে করেন, কিন্তু এই খাতে আমরা দেখছি অত্যন্ত কম টাকা বরাদ্দ করা হয়েছে। তারপর আরো একটি দুঃখের ব্যাপার হ'ল, বি ডি ও নন-টেকনিক্যাল হ্যান্ড তাঁর হাতে ভেটানারীর যে টেকনিক্যাল হ্যান্ডস্ তাঁদের রাখা হয়েছে, এটা ঠিক নয়। তা ছাড়া এই ভেটানারী সার্জেনদের পে স্কেলও অনেক কম। পাঁচ বছর পড়ে পাশ করে তারা যা পান তার চেয়ে এগ্রিকালচারাল গ্রাজুয়েটরা ৪ বছর পড়ে পাশ ক'রে গ্রামাঞ্চলে ১০০ টাকা বেশী মাহিনাতে চাকুরি পান। কিন্তু এই ভেটোরিনারী সার্জেনদের পে স্কেল এত কম যে এম বি বি এস পাসকরা ডাক্তারদের সঙ্গে তার কোন তুলনাই হয় না। সেজন্য আমার মনে হয় আরো বরাদ্দ করা

[6-15—6-25 p.m.]

উচিত ছিল। পশ্চিমবঙ্গে কৃষির উপযুক্ত জায়গায়, সেজন্য এর উন্নতি করতে গেলে ভেটোরিনারির প্রয়োজন আছে এবং এটা ডিপেন্ডেবল অন দি অ্যানিমেল হাসবেন্ড্রি অ্যান্ড কো-অপারেটিভ লোন। কাজেই কো-অপারেটিভ লোন যেন তাদের দেওয়া হয়, যারা চাষ করে তাদের কৃষি বিভাগ থেকে কো-অপারেটিভ সিসটেম-এর মাধ্যমে লোন দেওয়া হয়। কো-অপারেটিভ মুভমেন্টকে সাকসেসফুল করতে গেলে ভেটোরিনারীর প্রয়োজন আছে। কৃষি ক্ষেত্রে উন্নতি করতে গেলে, কো-অপারেটিভকে উন্নত করতে গেলে, প্রথমেই দরকার পশুপালন বিভাগকে উন্নত করা, কিন্তু এ বিষয়ে, আমার মনে হয়, অবিচার করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই পশুপালন বিভাগ সম্পর্কে আমি বলব, যে সমস্ত ভেটোরিনারির সার্জেন আছে তাদের সম্পর্কে চিন্তা করা দরকার। ভেটোরিনারীতে যারা চাকরি করেন তাদের একমাত্র চাকরি গ্রামে কৃষকদের কাজ করা। কৃষকদের পাশে দাঁড়ান, তাদের উপকার করা। কৃষকের একমাত্র সম্পদ হচ্ছে গরু। উত্তরবঙ্গে আমি গিয়েছিলাম, সেখানে আমি দেখেছি যে, একটা গরু ১০ কেজি ক'রে দুধ দেয়, একটা কৃষক পরিবারের সম্পদ, একটা কৃষক পরিবারকে বাঁচিয়ে রাখে। একটা লাঙ্গল, একটা গরু কৃষক পরিবারকে বাঁচিয়ে রা'খে। তার যদি জমি না থাকেও ঐ কৃষক তার হাল বিক্রয় ক'রে সংসার চালায়। আজকে কৃষিক্ষেত্রের উন্নতির জন্য ২৬ কোটি টাকা দেখতে পাচ্ছি। কৃষকের উন্নতি করতে গেলে, কৃষককে বাঁচিয়ে যে গরু আগে সেই গরুকে বাঁচাতে হবে এবং সেই গরুকে বাঁচাতে গেলে যারা ভেটোরিনারী সার্জেন আছেন যারা পশু চিকিৎসক আছেন তাদের পে স্কেল বাড়াতে হবে। নন-টেকনিক্যাল হ্যান্ড এবং টেকনিক্যাল হ্যান্ডকে আলাদা করতে হবে। তা ছাড়া স্টেট সেকশান করতে হবে এবং স্টেট সেকশান ক'রে চাকরির সংস্থান ক'রে দিতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে যেখানে গরুই একমাত্র সম্পদ, চাষের ক্ষেত্রে, কো-অপারেটিভ এর ক্ষেত্রে এবং প্রায় সবক্ষেত্রেই সেখানে পশুপালন ক্ষেত্রে সরকারের ব্যয়বরাদ্দ অত্যন্ত কম। এই কমের জন্য আমি বলবো পশ্চিমবঙ্গে কৃষিক্ষেত্রে যে উন্নতি আশা করেছি নিশ্চয়ই শেষ পর্যন্ত

সেখানে পৌঁছাতে পারা যাবে না। তাই আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, কৃষিক্ষেত্রে, কৃষি বিভাগের জন্য যে টাকা বরাদ্দ করি সমভাবে ঐ ভেটেরিনারী ডিপার্টমেন্ট-এ পশুপালন ক্ষেত্রে উন্নতির জন্য করা দরকার। এই ব'লে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিবশংকর ব্যানার্জীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। এই সম্পর্কে বলতে গিয়ে প্রথমে সি পি আই সদস্য গিরিজাবাবু সেদিন বলেছেন যে, বাজেটের প্রারম্ভে হঠাৎ সি পি এম-এর কথা কেন বললেন। আমার মনে হয়, অর্থমন্ত্রী সি পি এম-এর কথা এজন্য বলেছেন যে, সি পি এম এবং তার যুক্তফ্রন্ট সরকার গত তিন বছরে বাংলাদেশের উপর যে প্রেতনৃত্য করেছেন, বাংলাদেশের অর্থনীতিকে শ্মশান ক'রে দিয়েছেন, সেই শ্মশান থেকে নতুন জীবনে ফিরিয়ে আনা, সেই কলঙ্কময় তিমিরবরণ রাত্রিকে ভেদ ক'রে নতুন স্বর্ণোজ্জ্বল দিনে ফিরিয়ে আনা যে কত কঠিন সেই অবস্থার কথাই তিনি বলেছেন। হরশংকরবাবু যতই হাসুন না কেন ওদের প্রত্যক্ষ এবং পরোক্ষ যে যোগাযোগ আছে সেটা এড়াতে পারেন নি। আমাদের রিভলিউশনারি সুবিধাবাদী দলের সদস্যদের কাউকে দেখছি না, এই রিভলিউশনারি সুবিধাবাদী পার্টি কেউ কেউ বলেছেন যে, বাজেটে নাকি কারচুপি করা হয়েছে। ফ্যামিলি প্ল্যানিং-এর ভাষায় তিনজনের যে পরিবার, সুখী পরিবার। এই সুখী পরিবারের সদস্যরা এই কারচুপির কথা বলেছেন। তারা কারচুপি ক'রে বাজেটে সত্যিকারের অবস্থা তারা দেখতে পায় নি। উনিতো বেলডাংগা যান। শিয়ালদহ থেকে বেলডাংগা যেতে গেলে যদি চোখ বুজে না থাকেন, তা হ'লে দেখতে পেতেন যে, কৃষি খেতে কেমন ক'রে বোরোধানের গাছ-গুলি সবুজ ধানের শীষ লক লক ক'রে বেড়ে উঠেছে, এটা উনি দেখতে পেতেন। কিন্তু দেখতে পান নি, কারণ কংগ্রেসের কাজের জন্য এগুলি হয়েছে সেটা যদি দেখেন, তা হ'লে অন্যায় হয়ে যাবে সেজন্য চোখ বুজে আছেন। আমি বাজেট সম্পর্কে আর একটি কথা বিশেষ করে স্মরণ করিয়ে দিতে চাই। কৃষি খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছে তার মাধ্যমে আমাদের দেশের যে ব্যাপক বেকারী, যে অভাব, যে দারিদ্র্যতার বিরুদ্ধে সংগ্রামের কথা বলা আছে ঠিক কথা, কিন্তু আমার মনে হয়, যে গতিতে, যে স্পীড-এ এটা বলা উচিত ছিল, সেই স্পীড এখন নাই, আর্থিক দীনতা এবং আরো নানা কারণের জন্য এটা হয়ত হয়ে উঠছে না। সেজন্য আমি মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ করবো যে আমাদের ভারতবর্ষের সব থেকে মূল্যবান কৃষিপণ্য পাট ও চা আমরা তৈরী করি, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কেন এই পাট এবং চা তৈরি করার জন্য সমস্ত অর্থ বাংলা সরকারকে দেবেন না? কেন এদিকে লক্ষ্য দেওয়া হবে না? এ সম্পর্কে আমার মনে হয় পশ্চিমবঙ্গ সরকারের বিশেষ দৃষ্টি দেওয়া উচিত। পাট এবং চা তৈরি করতে গেলে যে যে জিনিসের প্রয়োজন আছে সমস্ত অর্থ দেবার দায়িত্ব, সমস্ত সাহায্য দেবার দায়িত্ব, সমস্ত সার সরবরাহের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, এটা করতে পারলে আমার মনে হয় কৃষিক্ষেত্রে আরো অধিকতর স্পীড আনতে পারবো।

আর একটা বিষয় আমি মনে করি, শিক্ষা ক্ষেত্রে বিপ্লব আনতে গেলে দুটি জিনিসের প্রয়োজন। একটা হচ্ছে উপযুক্ত ভূমিব্যবস্থা, আর একটা হচ্ছে কৃষিব্যবস্থা, উপযুক্ত কৃষিব্যবস্থা সম্বন্ধে বলতে গিয়ে এই কথা গর্বের সংগে বলতে পারি যে, গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিম-বঙ্গ সরকার সব দ্রুতগতিতে ভূমিসংস্কার সম্বন্ধে বিপ্লবের পথে এগিয়েছে, ভারতবর্ষের অন্য কোন প্রদেশে এইরকম হয় নি, সুতরাং কেন আমরা কৃষি উৎপাদন বাড়াতে পারবো না। এই ব্যাপারে তাঁকে ভূমিব্যবস্থা সম্বন্ধে এই যে, ফ্রাগমেন্টেশান অ্যান্ড সাবডিভিশন অব হোল্ডিংস্ যাকে কেমন ক'রে বন্ধ ক'রে কনসলিডেশান করা যায় এবং জমিগুলোকে একীকরণ করা যায়, এদিকে আমাদের দৃষ্টি দেবার প্রয়োজন ছিল। কৃষিব্যবস্থার জন্য সেচ, সার, গ্রামীণ বিদ্যুৎ, এদিকে লক্ষ্য রাখাই বর্তমান বাজেটের ধাঁচ ছিল। এই রকম দৃষ্টি বর্তমান সরকারের আছে, এর জন্য অর্থমন্ত্রীকে প্রশংসা জানাচ্ছি। এই সম্পর্কে আর একটা কথা বলতে চাই, কমিউনিটি এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট-এর কথা বলা হয়েছে। এই এরিয়া ডেভেলপমেন্ট প্রোজেক্ট সম্পর্কে উচ্চ প্রশংসা করলেও আমি একটা আতঙ্ক দেখতে পাচ্ছি যে এই প্রোজেক্ট-এর যে কথা স্টেট প্ল্যানিং বোর্ড বলেছেন যে, প্ল্যানিং বোর্ড ১০ হাজার একর জমি নিয়ে সেটা একটা

নোটিফাইড এরিয়া করা হবে এবং ক্রপ প্যাটার্ন যেটা হবে, সেই প্রকল্পের অফিসাররা ঠিক ক'রে দিচ্ছেন। সুতরাং জমি বিক্রি করতে গেলে ঐ প্রকল্পকে বিক্রি করতে হবে, এমনকি ম্যানার অব কাল্টিভেশন অর্থাৎ বলদ দিয়ে চাষ হবে কি ট্রাক্টর দিয়ে চাষ হবে, এখনও তারা ঠিক করে দেবেন। এটা একটা কমপ্লিট রেজিমেন্টেশান হচ্ছে। অর্থাৎ য়ুরোপের যেসব কমিউনিস্ট দেশ যে পদ্ধতি পরিত্যাগ করেছে। সেই পদ্ধতি আমরা আবার গ্রহণ করতে যাচ্ছি ব'লে মনে হচ্ছে। এই জন্য এদিকে বিশেষভাবে দৃষ্টি দেবার প্রয়োজন আছে ব'লে মনে করি। সর্বশেষে মাননীয় অর্থ-মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় অর্থমন্ত্রী ১৯৭৩-৭৪ সালের যে ব্যয়বরাদ্দ এই সভায় উপস্থিত করেছেন, যে বাজেট সম্পর্কে বিতর্ক চলছে তাতে অংশগ্রহণ ক'রে বলতে চাই এই বাজেট জনসাধারণের বাজেট। কারণ অর্থমন্ত্রী মহাশয়, তিনি কোন কর না বসিয়ে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক উন্নতির জন্য সামগ্রিকভাবে চেষ্টা করেছেন, সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন করতে চেয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্য তিমিরবাবু তার এই অসত্য ভাষণের মধ্যে আমাদের তিমিরাচ্ছন্ন করেছেন। তাঁর এই অসত্য ভাষণের দ্বারা আমরা তিমিরাচ্ছন্ন হবো না। তাই তাঁকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, যদিও তিনি হাউস থেকে চলে গেছেন। আমাদের অ্যালায়েন্স-এর যে অংশীদার সি পি আই সদস্য, তাঁরা সমর্থনও করছেন না, আবার বিরোধিতাও করছেন না। সুতরাং তাঁরা আমাদের মাথায় কাঁঠাল ভেঙ্গে খেতে চাচ্ছেন, সুবিধাবাদী দল তাঁরা। সেই জন্য হ্যাঁ বা না কিছুই বলছেন না। তাঁদের জানতে হবে—তারা বিরোধিতা ক'রে কিংবা সমর্থন ক'রে তাদের সুনামের

[6-25—6-35 p.m.]

অংশ নিতে চান, কোন দুর্নামের নয়। কেবল লাভের অংশ নিতে চান ক্ষতির নয়। আমাদের বিরোধিতা ক'রে আমাদের অ্যালায়েন্সের অনেক মাননীয় সদস্য বলেছেন যে, এই বাজেট গতানু-গতিক তখনই হয় যখন বার বার একই অংক থাকে এবং [illegible] যায় যে, এটা গতানুগতিক। ১৯৭৩ ৭৪ সালের বাজেটের প্রতিটি ক্ষেত্রেই ব্যয়বরাদ্দ বেড়েছে, কিন্তু তাতে যদি কেউ মনে করেন যে, এটা গতানুগতিক, যতই [illegible] বল কান করেছি চল'। তাই আমি বলতে চাই যে, এটা গতানুগতিক নয়। শিক্ষা খাতে বরাদ্দ বৃদ্ধি, কৃষি খাতে বরাদ্দ বৃদ্ধি করা যদি গতানুগতিক হয়, তা হলে ওরা কি বলতে চাইছেন তা আমি বুঝতে পারছি না। এই বাজেটে শিক্ষা খাতে, কৃষি খাতে, সড়ক উন্নয়ন খাতে, গৃহনির্মাণ ক্ষেত্রে বা কো-অপারেটিভ সোসাইটির ক্ষেত্রে, ক্ষুদ্র ও কুটির শিল্পের ক্ষেত্রে, শিডিউল কাস্ট এবং ট্রাইবসদের ক্ষেত্রে যে বরাদ্দ করা হয়েছে তাতে উন্নতির ছাপ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তবু আমি একটা কথা বলব যে, আপনি জানেন গ্রাম-বাংলায় শতকরা ৭০ ভাগ মানুষ থাকে, সুতরাং সেই গ্রামবাংলার কৃষকদের জন্য সেচের উন্নতি করতে হবে, তাদের উন্নত ধানের বীজ দিতে হবে এবং সেখানকার রাস্তাঘাটের উন্নতি করতে হবে, তার পর সেখানে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করতে হবে, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং উপ-স্বাস্থ্য-কেন্দ্রের সংখ্যা বৃদ্ধি করতে হবে, ক্ষুদ্র এবং কুটির শিল্পের উন্নতি করতে এবং ভূমিসংস্কার ক'রে ভূমিহীনদের ভূমিবণ্টন ক'রে উৎপাদন বৃদ্ধি করে গ্রামীণ অর্থনৈতিক কাঠামোকে দীর্ঘজীবী করতে হবে। তবেই গ্রামবাংলার উন্নতির মাধ্যমে আমরা সমগ্র পশ্চিমবাংলার উন্নতি করতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের সঙ্গে আমি একটা কথা আমাদের অর্থমন্ত্রীর কাছে প্রাথমিক স্কুলগুলি সম্পর্কে বলতে চাই এবং আমি একজন শিক্ষক হিসাবে অনুরোধ রাখব যে, এই দিকে একটু নজর দিন, কারণ এই প্রাথমিক স্কুলগুলির অবস্থা খুবই খারাপ। সুতরাং এই ক্ষেত্রে যাতে টাকা বৃদ্ধি করা যায় সেটা দেখুন। আমি আমাদের অ্যালায়েন্সের বন্ধুদের এবং বিরোধী দলের সদস্যদের বলব, আসুন আপনারা আমাদের সহযোগিতার হাত বাড়িয়ে আমাদের যে 'গরিবী হটাও'—স্বপ্ন, যেটা ইন্দিরা গান্ধীর নীতি সেই নীতিকে সুষ্ঠুভাবে কার্যকর করুন, এই আশা এবং বিশ্বাস রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

**শ্রীমৃগেন মুখার্জি:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি আনন্দের সঙ্গে সমর্থন করি। এই সভা ভারতীয় কম্যুনিস্ট পার্টির ভূমিকা আমরা জানি। পশ্চিমবঙ্গের রাজনীতিতে তাঁরা চিরকালই মাসীমার ভূমিকা নিয়ে থাকেন। কিছু দিন আগে ভুবনরা তাঁদের কান কামড়ে দিয়েছিল ব'লে তাদের পরিত্যাগ ক'রে তারা আজ আমাদের সঙ্গে এসেছেন। কিন্তু তাঁদের এটুকুন আশ্বাস আমরা দিতে পারি যে, আমরা তাঁদের কান কোনদিন কামড়াব না। তবে ১৯৭৭ সালে যদি খানা আসে তবে সেটা যেন তাঁরা নেবার চেষ্টা না করেন। তাঁরা মোর্চার ভেতরে থেকে সমালোচনা করছেন। এক্ষেত্রে রবীন্দ্রনাথের একটা কবিতা আমার মনে পড়ে যায়,—"যথাসাধ্য ভালো বলে, ওগো আরও ভালো, কোন স্বর্গপুরি তুমি ক'রে থাকো আলো। আর ভালো কেঁদে বলে আমি থাকি হায়, অকর্মণ্য দাম্ভিকের অক্ষম ঈর্ষায়।" তাঁরা বারবার সমালোচনার সুরে এই বাজেটকে নিম্নমানের বাজেট বলার চেষ্টা করেছেন। কিন্তু আমি এই বাজেটকে অত্যন্ত আনন্দের সঙ্গে সমর্থন করি। কারণ এই বাজেট পশ্চিমবাংলায় যে বিরাট কর্মোদ্দম হচ্ছে তার একটা রেখাচিত্র এনে দিয়েছে। ৪টা দিক থেকে এই বাজেট ১৯৪৭ সালের পর এই প্রথম পশ্চিমবাংলায় এসেছে। কিন্তু সি পি আই-এর তরফ থেকে অভিযোগ আনা হয়েছে যে, আমরা নাকি কায়েমী স্বার্থের বখরাদার। এটা সম্পূর্ণ একটা অসত্য কথা। কারণ পশ্চিমবাংলায় আজ যা হচ্ছে তার নজির খুব কম আছে। উত্তর ভিয়েৎনামের সরকারকে স্বীকৃতি জানানোর ব্যাপারে, বাংলাদেশের মুক্তি যুদ্ধের ব্যাপারে আমাদের ভূমিকা ছিল ঐতিহাসিক। সি পি আই-এর সভ্যরা জানেন স্পেন-এর গৃহযুদ্ধের সময় সোভিয়েৎ রাশিয়ায় যে সংগ্রামী ভূমিকা ছিল তার চেয়ে আমাদের ভূমিকা আরও উজ্জ্বল। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর নেতৃত্বে কংগ্রেসী কর্মীরা যে ভূমিকা নিয়েছে নিপীড়িত মানুষের স্বার্থে সেখানে সি পি আই তরফ থেকে আমাদের কায়েমী স্বার্থের তল্পিবাহক বলে অভিহিত করা দুর্ভাগ্যজনক। তাঁরা আমাদের কাছে যে পরামর্শ দিচ্ছেন সে সব তাঁরা তাঁদের অচ্যুৎ মেনন মন্ত্রিসভার কাছে পাঠিয়ে দিন। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী আমাদের দলকে যেদিকে নিয়ে যাচ্ছেন আমরা বিশ্বাস করি সেই পথ সাচ্চা পথ। আমরা বাঙালীরা কারুর কাছে মাথানত করিনি। আমরা পশ্চিমবাংলার নিপীড়িত মানুষকে সঙ্গে ক'রে নিয়ে যাচ্ছি উন্নতির পথে। আমরা অঙ্কের হিসাব দিয়ে এসব প্রমাণ করতে পারি। এই এক বছরে ১ লক্ষ ৬৩ হাজার বেকার যুবকদের চাকরি হয়েছে মুখ্যমন্ত্রী যেটা বলেছেন ১ লক্ষ। এমপ্লয়মেন্ট স্ট্যাটিস্টিকস্ যদি দেখা যায় দেখব ক্ষুদ্রশিল্প, ব্যাঙ্ক জাতীয়করণ, ফুড করপোরেশন, ১৭ হাজার। ১০ হাজার কর্মচারী এবং বন্ধ কারখানা যেগুলি খোলা হয়েছে, সেগুলি সব হিসাব করলে যথেষ্ট সংখ্যক কর্মসংস্থান হয়েছে। কিন্তু তা ব'লে আত্মসন্তুষ্টির দিন আমাদের নয়। তবে উৎসাহিত হয়ে কিছু কিছু কথা অর্থমন্ত্রীর সামনে রাখতে চাই। আমরা মরা লোকের সমালোচনা করি না, জীবন্ত মানুষের আমরা সমালোচনা করি। আমরা গত এক বছরে যা করেছি সেটাই আমাদের ইতিহাস। বিধান-সভায় সত্য অসত্য ভুল, নির্ভুল ইত্যাদি সব কিছুর বিরোধিতা করাই বিরোধী পক্ষের পেশা। তবে একটা কথা বলতে চাই যে, পঞ্চম যোজনার যে প্ল্যান এ্যাপ্রোচ তাতে বলা হয়েছে, ভারতবর্ষের অর্থনীতিকে উন্নয়নমূলক অর্থনীতির দিকে নিয়ে যেতে হবে। আমরা জানি সমাজতান্ত্রিক সরকার তাকেই বলে যে সরকারের দৃষ্টিভঙ্গি সমাজতান্ত্রিক হবে। সেই আদর্শের উপর ভিত্তি ক'রেই আমাদের দল সমগ্র ভারতবর্ষে একটা রক্তপাতহীন বিপ্লব নিয়ে এসেছে। এরই ছায়া আমাদের এই বাজেটের মধ্যে আছে। এ ছাড়া আগামী বছরে যে বাজেট আসবে সেখানে আমি অর্থমন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যে, আদর্শের জন্য আমরা সংগ্রাম করছি তারই ছায়া যেন বাজেটের মধ্যে থাকে।

আমি এখানে অর্থমন্ত্রী মহাশয়কে স্মরণ করিয়ে দিতে চাই যে, জুলাই মাসে কেন্দ্রীয় যোজনা-মন্ত্রী শ্রী ডি পি ধর বলেছিলেন, পশ্চিমবাংলার অর্থনীতিতে উপনিবেশিকতা বাদ আছে। আমরা জানি, এটা জাতীয় অর্থনীতির মধ্যেও আছে। এই উপনিবেশিকরা বাদ নিশ্চয় দিল্লীর নয়। সুতরাং আমি বলব এটা হল ক্লাইভ স্ট্রীট, ডালহাউসী স্কোয়ার, এসপ্লানেড-এর উপনিবেশিকতা বাদ এবং তাতে রাজত্ব করছে ডানকান ব্রাদাস, বার্ড কোং, অ্যান্ড্রুয়ুল, গোয়েঙ্কা, বাজোরিয়া,

জালান ইত্যাদি। অতএব এটা অস্বীকার করতে পারি না যে, পশ্চিমবাংলায় অর্থনীতিতে এটার অস্তিত্ব আছে। আমি দীর্ঘ কয়েক বছরের ওয়েজ স্ট্রাকচার সম্বন্ধে বলছি। এই ওয়েজ

[6-35—6-45 p.m.]

স্ট্রাকচার পশ্চিমবঙ্গ সরকারের প্রকাশিত পুস্তিকা লেবার ইন ওয়েস্ট বেঙ্গল থেকে দেখা যায়, মহারাষ্ট্র এবং মধ্যপ্রদেশকে যদি একশত ধরা যায়, তা হ'লে মহারাষ্ট্রে যেখানে ৯৭·৭৫, গুজরাটে যেখানে ৯৭·৭৫, বিহারে যেখানে ৮৯·৩৯, আসামে ৮৩·৭৯, মাইশোরে যেখানে ৮১;৯১, পশ্চিমবঙ্গে সেখানে ৮০,৯০।

The average annual money coming by the workers in manufacturing industries in different establishments is less than two hundred rupees per month.

এটা হিসাব করলে দেখা যাবে, পশ্চিমবঙ্গে ওয়েজ স্ট্রকচার অত্যন্ত নিচে রয়েছে। পশ্চিমবঙ্গে বিড়লাদের ৩৬০টি শিল্প রয়েছে মোট ৪০০টি শিল্পের মধ্যে। অথচ এই সব শিল্পে যে আয় হচ্ছে সেই আয় পশ্চিমবঙ্গে খাটান হচ্ছে না। মহলানবীশ কমিশনের রিপোর্টে বলা হয়েছে ১৪টি পরিবারের হাতে শতকরা ৮০টি শিল্প রয়েছে, তার মধ্যে ৮টি পরিবার রয়েছে পশ্চিমবঙ্গে। এই ৮টি পরিবারের যে আয় হচ্ছে সেই আয় তারা বিনিয়োগ করছেন ইথিযোপিয়া নাইরোবি, কুয়ালালামপুর, মালয়এশিয়াতে। ইথিয়োপিয়ার যিনি নতুন কনসাল এখানে নিযুক্ত হয়েছেন এস এম হাডা তিনি এখানে বসে বিড়লা ব্রাদার্সের হয়ে সেখানে ব্যবসা চালাচ্ছেন। এখানে যে আয়টা হচ্ছে সেটা ভারতবর্ষের বাইরে বিনিয়োগ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একথা জানাতে চাই, ভারতবর্ষের মধ্যে আমাদের পশ্চিমবঙ্গে ১৯৫২ সালে শিল্পে প্রথম ছিল, ১৯৭৩ সালে শিল্পে তার স্থান আরো নিচের দিকে নেমে গেছে। এই অবস্থা থেকে উদ্ধার পেতে গেলে আমরা সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গি এই বাজেটের মধ্যে মাননীয় অর্থমন্ত্রীর কাছে আশা করেছিলাম, আমরা আশা করেছিলাম পশ্চিমবঙ্গে এই যে ৮টি মনোপলি হাউস রয়েছে তাদের এই সব শিল্পে খাটছে সরকারের টাকা, সেই সরকারী যে ঋণ সেই ঋণকে যদি ইকুইটি শেয়ারে পরিণত করা হয়, তা হ'লে ঐসব শিল্প হতে যে লাভ হবে সেটা পশ্চিমবঙ্গে রিইনভেস্টমেন্ট হবে এবং পশ্চিমবঙ্গে শিল্পের উন্নতি ঘটবে। এই বাজেটের মধ্যে কর্মোদ্যোগ রয়েছে অর্থনৈতিক সংকট থেকে পশ্চিমবঙ্গকে বাঁচাবার পরিকল্পনা রয়েছে, কিন্তু সংগে সংগে সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গিও এই বাজেটে থাকা উচিত ছিল। আমি অর্থমন্ত্রী মহাশয়ের কাছে দাবি রাখব এর পর যখন তিনি বাজেট আনবেন তাতে যেন সমাজতান্ত্রিক দৃষ্টিভঙ্গি থাকে। এই বাজেটকে সমর্থন করার সংগে সংগে আমি বলি আমাদের এই সমালোচনা আমি মনে করি স্বাস্থ্যবান সমালোচনা, সরকার যাতে সঠিক পথে চলেন, সরকারের নীতি যাতে সমাজবাদ হয় তার জন্য এই সমালোচনার দরকার। আমরা জনসাধারণের কাছে কমিট ক'রে এসেছি, সেইভাবে সরকার যাতে ভালভাবে চলে তারই জন্য আমরা সমালোচনা করি। এই কথা ব'লে আমি এই বাজেটকে সমর্থন ক'রে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিনের শেষে এবং গত কয়েকদিন ধ'রে বাজেটের সাধারণ আলোচনা আমরা শুনেছি। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বাজেট সম্বন্ধে বিভিন্ন তথ্য দিয়ে জনসাধারণের কাছে গত শুক্রবার যে বক্তব্য রেখেছিলেন তারপর পশ্চিমবঙ্গের বিধানসভায় না এ-পক্ষের না ও-পক্ষের কোন সদস্যই আলোচনায় অংশগ্রহণ করতে রাজী হন নি। তার কারণ ছিল, সেদিন মুখ্যমন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতার মাধ্যমে পশ্চিমবঙ্গের ৪ কোটি ৪৪ লক্ষ মানুষের সামনে যখন অত্যন্ত পরিষ্কার ভাষায় বিভিন্ন তথ্য দিয়ে বিভিন্ন কাজকর্মের পরিকল্পনার চিত্র তুলে ধরলেন তখন আমরা দেখলাম সি পি আই বন্ধুরা তাঁর প্রশংসা করে ১৭ বার সমর্থন জানালেন। ও'রা যেভাবে সেদিন সমর্থন জানিয়ে ছিলেন তাতে আমরা ভেবেছিলাম এইভাবে চলবে। কিন্তু এখন দেখছি উলটো পথে চলতে শুরু করেছেন। এ'দের মধ্যে ফাটল ধরেছে কিনা, কোন গণ্ডগোল চলছে কিনা ঠিক বোঝা যাচ্ছে না। যাই হোক, কাশীকান্ত মৈত্র মহাশয় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের পুনরাবৃত্তি করা উচিত নয়।

আমরা এই বাজেট সম্বন্ধে আজকে কি দেখব? আজ আমরা বেশী টাকা খরচ করছি, আজ আমরা বেশী বরাদ্দ করছি এবং এই টাকা খরচ করতে আমাদের এই সরকারের সামর্থ আছে। ওঁরা বলছেন এই বাজেট সাধারণ মানুষের আশা-আকাঙ্ক্ষা পূরণ করতে পারবে না। একটা কথা মনে পড়ল স্যার, ওরা কি তা হলে ৪ কোটি ৪৪ লক্ষ পশ্চিমবাংলার লোকের দায়িত্ব নিলেন, না আমাদের দায়িত্ব আছে আমাদের পেছনে ৪ কোটি ৪৪ লক্ষ লোকের সমর্থন আছে—আমরা কি তাদের সম্বন্ধে চিন্তা করছি না। এই ভেবেই আমি চিন্তা করছিলাম যে, আজকে বাজেট সম্বন্ধে কি বলা যায়। এখন চিন্তা ক'রে বুঝতে পারলাম যে, বোধহয় বাজেট তখনই সার্থক হবে যখন আমাদের মাননীয় সি পি আই-এর বন্ধুরা ঐখানে যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীসিদ্ধার্থ-শঙ্কর রায় যে বসে আছেন আর আমরা এদিকে ২১৬ জন সদস্য আছি তারা যখন ঐ মুখ্যমন্ত্রী মহাশয়ের জায়গায় বসবেন এবং আমরা যখন ওদের জায়গায় বসব তখন তারা যে বাজেট পেশ করবেন সেটাই সর্বাঙ্গসুন্দর হবে। এ ছাড়া আর স্যার, কোন উপায় নেই। এই বাজেটকে সর্বাঙ্গসুন্দর করা আর যাবে না। ওদের সঙ্গে আমাদের মূলতঃ তফাত আছে। ওরা যে জিনিস চায় ওরা জোর ক'রে যে উপায় সমস্যার সমাধান করতে চাই আমরা সেইরকমভাবে সমস্যার সমাধান করতে পারব না। আমরা সকল মানুষের পার্টিসিপেসনের ভিত্তিতে দেশের মানুষের সমস্যার সমাধান করতে চাই। তা হ'লে স্যার, দুটো জায়গায় কিভাবে মিলবে? এইটেই আমাদের চিন্তা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিধানসভায় বহুবার আলোচনা হয়েছে জাতীয়করণের কথা আলোচিত হয়েছে, আমাদের সরকার দৃঢ় পদক্ষেপে এই ব্যাপারে এগিয়ে চলেছেন। আজকে আমরা দেখলাম রুগ্ন এবং বন্ধ কলকারখানাগুলি খুলে লক্ষ লক্ষ শ্রমিকের কাজ দেওয়া হচ্ছে। উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা নেওয়া হচ্ছে। তখন তারা এই সরকারের পাশে দাঁড়িয়ে তাদের কার্যকলাপ যে সুন্দর হচ্ছে সেকথা তারা বলছেন না। শুধু সমালোচনা ক'রে দেশের সমস্যার সমাধান হয়ে গেল, এই রকম সমালোচনা হলে ভালই হত। এবং যদি তারা মনে করে থাকেন যে, এইভাবে সমালোচনা করে আমাদের কিছু বোধহয় বা জ্ঞানোদপে করছেন তা হলে ভুল করছেন। কংগ্রেসের মধ্যে অনেক বুদ্ধিমান সভ্য আছেন, রাজনৈতিকসচেতন সচেতন ব্যক্তি আছেন। যাঁরা আপনাদের কলাকৌশল, ছলচাতুরি ধরতে জানেন এবং ধ'রেই আগামী দিনের পথ পরিষ্কার করতে জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথাগুলি ব'লে আমি আপনার সামনে আজকে মূলতঃ যখন সমস্ত আলোচনা হয়ে গেছে তখন আমি বিরোধিপক্ষের এবং সি পি আই বন্ধুদের কাছে কিছু নিবেদন করতে চাই। পশ্চিমবাংলায় ৪ কোটি ৪৪ লক্ষ লোক এবং আমাদের এই পশ্চিমবাংলার ১ কোটি ৩৬ লক্ষ একর চাষের জমি আছে। এবং ধানের জমিতে চাষ হয় ৫৫ লক্ষ হেকটর এবং মাথাপিছু (পার ক্যাপিটা) জমির পরিমাণ ২৬ শতক। আগামী ১৯৮০ সালে ইঙ্গিত দিচ্ছে যে, পঞ্চবার্ষিক পরিকল্পনার এক সময়ে এই পশ্চিমবাংলায় হয়ত দেখা যাবে যে, আজকে আমাদের যে পরিমাণ খাদ্যের প্রয়োজন সেটা বাড়তে বাড়তে ৯০ লক্ষ টনে গিয়ে ঠেকছে। আমরা এখানে একটা জমিতে দু'-তিনটে ফসল ফলাবার চেষ্টা করছি। ওদের কাছে আমি জিজ্ঞাসা করতে চাই যে, সমাজতন্ত্র প্রতিষ্ঠিত করতে হ'লে, দেশকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করতে হ'লে এর থেকে দ্বিতীয় পথ আর কি আছে? এটা আপনাদের বলে দিতে হবে। (লাল বাতি।) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে আর এক মিনিট সময় দিতে হবে। আমরা ওদের কাছে কোন গঠনমূলক আলোচনা শুনলাম না যে ৯০ লক্ষ টন যদি খাদ্য উৎপাদন করতে হয় যে বিদ্যুতের প্রয়োজন আর এখন যা উৎপাদন হচ্ছে আর পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে আমাদের যে টার্গেট লাইন তাতেও আমাদের বিদ্যুতের অনেক ঘাটতি হবে। এই বিদ্যুৎ পরিপূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা দরকার তা কিন্তু বিশ্বনাথ-বাবু বা ইলা মিত্র মহাশয়া যুক্তি-তর্ক দিয়ে বল্লেন না যে, আপনারা এইভাবে চলুন, এই করলে উৎপাদন বাড়বে। বিদ্যুৎ নাই, সেটা সকলেই জানেন এবং বিদ্যুৎ সরবরাহ করতে পারা যাচ্ছে না, এটাও ঠিক কথা। আমাদের দেশে ৪ লক্ষ ৬৯ হাজার মেট্রিক টন সারের প্রয়োজন। আমাদের কৃষিযোগ্য জমির উৎকর্ষ সাধনা ক'রে আমরা যদি ভাল ফসল ফলাতে চাই, তা হ'লে আরো বেশী সার কি ক'রে পেতে পারি তার জন্য কিছুই বলেন নি।

[6-45—6-55 p.m.]

আমাদের কৃষিযোগ্য জমির উৎকর্ষসাধন ক'রে কি ক'রে ফসল বেশী ফলাতে পারি, সার কিভাবে আরও বেশী পেতে পারি, তার ব্যবস্থা নাই। স্যার, আমাকে আর দু' মিনিট সময় দিন। যারা শ্রমিক সংগঠন করেন, কর্মচারীদের নিয়ে ইউনিয়ন ইত্যাদি করেন, তাদের আমি একটি ঘটনার কথা বলতে চাই। এটা আমি শুধু বিরোধী দলের লোক নিয়ে করেন ব'লেই বলছি না, সেদিন আমি একটা হাসপাতালে গেছিলাম, কি ক'রে সেখানে মাছ চুরি যায় সেকথা শুনলাম। মাছ কেটে কেটে যখন ধুতে নিয়ে যায় তখন সে মাছ ড্রেনের তলা দিয়ে চলে যায়। ইউনিয়ন থেকে, ধরা পড়ল, যখন তাকে ট্রান্সফারের ব্যবস্থা হয়, তখন সোরগোল উঠে, সর্বনাশ হয়ে গেল। মাছ চুরির জন্য ইউনিয়ন কর্তৃপক্ষ তাদের দলের শ্রমিকদের কোন সদস্যের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছেন ব'লে তো আমার অন্ততঃ জানা নাই। স্যার, আমাদের ঐ পাশের বন্ধুরা অনেক কথা ব'লে গেলেন, কিন্তু ব্যান্ডেল থার্মাল প্ল্যান্টে কেন বিদ্যুতের সর্টফল হচ্ছে, কেনই বা দুর্গাপুরে হচ্ছে, কেন শ্রমিকরা কাজ করছে না, সে সম্বন্ধে তো একবারও বললেন না। (লাল আলো জ্বলে উঠল।) আমি আর স্যার দু' মিনিটেই শেষ করব। আজকে বাংলাদেশের মানুষকে সাহায্য করার জন্য আমাদের পাশে পাশে দাঁড়িয়ে চলুন কি ক'রে ভাল কাজ হয় সেটার চেষ্টা করি। আর তা না হ'লে আপনারা যা চাইবেন তাই করবো, যা বলবেন তাতে ইয়েস নো ভেরি গুড বলবো, আপনাদের সঙ্গে সহমরণে আমরা যাত্রী হবো যদি ভেবে থাকেন, সেটা আর হবে না। আপনাদের পাপের প্রায়শ্চিত্ত আপনাদেরই করতে হবে। অতীতে আমরা আপনাদের সঙ্গে অনেকবার ঠকেছি, আর ঠকতে চাই না। আজকে গ্রামে মাঠে স্যার কি অবস্থা, সেখানে টিউব ওয়েলে জল দেবে, কো-অর্ডিনেশনের কর্তারা সেখানে গিয়ে বললে—জল দেওয়া বন্ধ কর, ৪ কোটি ৪৪ লক্ষ লোকের কি অবস্থা হবে? স্যার, আমি এবার আপনার সামনে আরও দুই একটি কথা রাখতে চাইছি। কৃষি, বন সম্পদ, পশুপালন অংগাংগী-ভাবে জড়িত, এখানে পশুপালনমন্ত্রী মহাশয় নাই। আজকে প্রতি ব্লকে এইড্ সেন্টার খোলা দরকার এবং সেখানে ট্রেনিং-প্রাপ্ত লোক রাখা দরকার। বন সম্পদ ক'মে যাচ্ছে, পশ্চিমবাংলায় মাত্র ১৩ ভাগ বন সম্পদ যার জন্য এখানে বৃষ্টি হয় না, বন সম্পদ আজকে বাড়াবার চেষ্টা করা দরকার। দুর্নীতি রোধের জন্য ব্যবস্থা গ্রহণ করা দরকার। নইলে শুধু যদি খরচ ক'রে যাই দুর্নীতি রোধ করতে না পারি, ব্লকে ব্লকে ভাগ ক'রে দিয়ে তাদের ডিস্পোজালে দিয়ে সাধারণ মানুষের কল্যাণে কাজ না করতে পারি কেবল রাইটার্স বিল্ডিংস আঁকড়ে ধরলেই কোন কাজ হবে না। তাই আমি মন্ত্রিসভার নিকট নিবেদন করতে চাই—আজকে চিন্তা করুন কিভাবে খরচ করলে দুর্নীতি রোধ করা যায়। বিধানসভায় পুলিসী অত্যাচার সম্বন্ধে অনেক কথা শুনি, দেখতে পাই রেভিনিউ অফিসার ঘুস চায় চাকুরির জন্য, বিধানসভার সদস্যদের প্রতি পদস্থ কর্মচারীরা অসম্মানজনক ব্যবহার করে, এই সমস্ত কটূক্তি এবং দুর্নীতি রোধ করতে হবে এবং এই অবস্থার উন্নতির জন্য সুব্যবস্থা গ্রহণ করতে হবে। এই কয়টি কথা ব'লে বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি। জয় হিন্দ্।

**শ্রীমধুসূদন রায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাকে আমি অকুণ্ঠভাবে সমর্থন জানাচ্ছি। আর এই সমর্থন জানিয়ে দু'-একটি কথা আপনার সামনে তুলে ধরবার চেষ্টা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমাদের উত্তরবঙ্গ প্রধানতঃ কৃষিনির্ভর। এই উত্তরবাংলার লোক পরোক্ষ ও প্রত্যক্ষভাবে শতকরা ৮০ ভাগই এই কৃষির উপর নির্ভরশীল এবং কৃষি নিয়ে বেঁচে আছে। সুদীর্ঘ ২৫ বছর পর স্বাধীনতার রজতজয়ন্তী উৎসব পালন করবার পরে আমরা দেখছি, কৃষিকে উত্তরবঙ্গে উল্লেখযোগ্যভাবে উন্নত করা হয় নাই, যেটা আজকে আপনার সামনে তুলে ধরতে পারি। উত্তরবঙ্গের কৃষকরা বলে, কৃষক আমরা নই, কৃষক হচ্ছে আসমান। আকাশ যদি বৃষ্টি না দেয়, উত্তরবঙ্গের কৃষকরা চোখে সরষেফুল দেখে, সময়মত

যদি বৃষ্টি না হয়, তাদের কি দুরবস্থা তা কল্পনা করা যায় না। স্বাধীনতার ২৫ বছর পরেও দেখা যাচ্ছে বিঘা প্রতি ৩।৪ মণের বেশী ধান ফলে না। আর একটি জমিতে দু'বার ফসল তোলার কথা উত্তরবঙ্গের কৃষকরা কল্পনাও করতে পারে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন হ'ল উত্তরবঙ্গ থেকে ফিরে এসে দেখলাম দক্ষিণ বঙ্গের মাঠগুলো সব সবুজ হয়ে গেছে। আমার বুক আনন্দে ফুলে উঠলো। এইভাবে আমাদের দেশে যদি সবুজ বিপ্লব হয়, তা হ'লে আমাদের কিসের অভাব! কিন্তু যখন আমরা দেখি আজ পর্যন্ত উত্তরবঙ্গের কৃষকরা মাঠে নামে নি, সেখানে মাঠ আজও খাঁ খাঁ করছে, সেখানে সেচের এমন কোন ব্যবস্থা নাই যে উত্তরবঙ্গের কৃষকরা মাঠে নামতে পারে। দীর্ঘদিন পরেও সরকার সেদিকে দৃষ্টি দেন নি। আপনি হয়ত বলবেন, দৃষ্টি দেবেন, একটা ভয় হয়, একটা আশংকা হয় গত ২৮শে ফেব্রুয়ারি আমাদের কৃষিমন্ত্রী এক প্রশ্নোত্তরে বললেন, ১৯৭২ সালের মার্চ থেকে ১৯৭৩ সালের জানুয়ারি পর্যন্ত ৩৮০টি রিভার লিফ্‌টিং ইরিগেশন লিফ্‌ট কার্যকর করা হয়েছে। তার মধ্যে উত্তরবঙ্গের দুটি জেলায় মালদহে ও পশ্চিম দিনাজপুরে—৯৮টি হয়েছে। উত্তরবঙ্গের অন্য তিনটি জেলায় কিছু হ'ল না,, কাজেই আমাদের ভয় হওয়া স্বাভাবিক। আপনার মাধ্যমে উত্তরবঙ্গের কৃষকদের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

আমাদের বন্ধুরা বিরোধী দলের যা-ই বলুন না কেন, আমাদের সাধারণ মানুষ আমাদের সরকারের প্রতি অকুণ্ঠভাবে সমর্থন করেন। আমি উত্তরবঙ্গের এক নিবিড় পল্লী গ্রামে গিয়েছিলাম—সেখানকার এক বয়স্ক কৃষককে জিজ্ঞাসা করেছিলাম, এখন কেমন আছেন? সেই কৃষক একটি উত্তরবঙ্গের ছড়ায় আমার প্রশ্নের জবাব দিলেন। সেই ছড়াটি এখানে উদ্ধৃত দেবার লোভ সংবরণ করতে পারলাম না। সেটা হ'ল এই—

"কান টাকা —নাককাটা—ছাই পেট পেটা,
আসমান দেখাইছে—চিলা বেটা।
যায় না জানা টিপ্‌টিপির ভাও,
তার আগৎ টিপ-টিপাও।"

এটা হ'ল স্যার, উত্তরবঙ্গ ভাষায় ছড়া। এর অর্থ হ'লে, মাছ বড়শিতে উঠেছে, তাতে বাড়ী নিয়ে ছাই মাখিয়ে কাটতে যাওয়া কানকো কাটা হয়েছে। হঠাৎ চিল এসে ছোঁ মেরে আকাশে তুলে নিয়ে গেল। আবার চিলের মুখ থেকে মাছটি পুকুরে পড়ে গেল। তখন সে দেখলো আর একজন বড়শি নিয়ে বসেছে। তখন সে বললে, আমার নাক, কান কাটা গেছে, চিল আমাকে আকাশ দেখিয়েছে। আমার অভিজ্ঞতা হয়েছে, বড়শি কি জিনিস! আর ও-দিকে যাচ্ছে না, যতই টিপ্‌ টিপাও। সেই কৃষক বললেন, যুক্তফ্রন্ট সরকারের আমলের তিক্ত অভিজ্ঞতা আমাদের মনে আছে, যার জন্য আর যুক্তফ্রন্টকে সমর্থন করবো না। তবে কী? দেখবেন চাল, ডাল, নুন, তেলের দাম যেন না বাড়ে। আমরা গরিব মানুষ।

এই কথা কয়টি ব'লে আমার বক্তব্য শেষ করছি।

[6-55—7-05 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং বাজেট সত্যই অভিনন্দনযোগ্য। যদিও বাজেটকে সমাজবাদী বলা যায় না, তবুও এই বাজেট যে একটি কল্যাণরাষ্ট্রের বাজেট সে সম্বন্ধে কোন সন্দেহের অবকাশ নেই এবং এই বাজেট গ্রামীণ জনসাধারণের প্রভূত কল্যাণসাধনের অত্যন্ত উপযোগী হবে— এই আশা এবং বিশ্বাস আমার আছে। অবশ্য সব বই পড়ি নি, কারণ এত বই অর্থমন্ত্রী আমাদের সরবরাহ করেছেন যে, সেটা পুরো এক বছরের কোর্স। মাননীয় অর্থমন্ত্রীর যেটা

বাজেট স্পীচ সেটা পড়েছি। খুব অর্থনীতিবিশারদ আমরা নই। এই বাজেট যে আশার সঞ্চার করেছে এবং গ্রামীণ জনতার কল্যাণসাধন করবে এতে সন্দেহ নেই। কিন্তু বাজেটে যে পরিকল্পনার কথা বলা হয়েছে সেই পরিকল্পনাগুলো মন্ত্রিমহোদয়রা প্রয়োগ করবেন না যে প্রশাসন বিভাগ আছে তারাই প্রয়োগ করবে? এই সমস্ত জিনিস যে রূপায়িত হবে তাতে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। আমি আগেও বলেছি এবং এখনও বলছি যে, বর্তমান মন্ত্রিসভার সদিচ্ছার অভাব নেই। কিন্তু তার পরিকল্পনা রূপায়ণ করবে যারা তারা সেগুলো রূপায়িত করবে কিনা সে সম্বন্ধে যথেষ্ট সন্দেহের অবকাশ আছে। আমি উদাহরণস্বরূপ বলি, আমার জেলার কথা। ঝালদা-বাগমুন্ডি রোড ২৪ মাইল রাস্তা দ্বিতীয় পরিকল্পনার শেষ দিকে মঞ্জুর হয়েছে, আর তৃতীয় পরিকল্পনায় পাথর ইত্যাদি সঞ্চিত হয়েছে। কিন্তু দুই দু'টি পরিকল্পনা শেষ হ'লেও এক একটি পরিকল্পনায় এক মাইলের বেশি রাস্তা হচ্ছে না এবং পাথর ইত্যাদি নিয়ে যাওয়ার জন্য অপচয় হ'ল। আর একটা আমাদের ওখানে পলিটেকনিক আছে, যার নাম সরযূপ্রসাদ পলিটেকনিক স্কুল। সেখানে ১৯৭০-৭১ সালে ২ জন ছাত্র ভর্তি হয়েছিল, ১৯৭১-৭২ সালে ২ জন এবং এই বছরে হয়েছে একজন এবং তাতে সরকার থেকে এক লক্ষ টাকা খরচ করা হচ্ছে। আমাদের মন্ত্রীরা এত কৃচ্ছসাধন করছেন যে, ক্যাবিনেট মিটিংয়ে মুড়ি, তেলেভাজা খাচ্ছেন, কিন্তু এদিকে যে এত অর্থ অপচয় হচ্ছে সেদিকে দৃষ্টি যাচ্ছে না, এটা অত্যন্ত পরিতাপের বিষয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের য়্যালায়েন্সের ব্যাপারে সি পি আই বন্ধুদের সম্পর্কে কিছু কথাবার্তা হয়েছে এবং প্রত্যেক মাননীয় সদস্য যখন বলছেন, তখন আমি যদি কিছু না বলি, তা হ'লে ঠিক হবে না। সেইজন্য একটু বলি। মাননীয় হরশংকর ভট্টাচার্য মহাশয় রয়েছেন। আপনি যে বাড়িতে রয়েছেন সেখানে আপনার স্ত্রী রয়েছেন, কিন্তু তিনি কি আপনার সমস্ত কথায় মত দেন? আপনার ছেলে মেয়েরা সবাই কি আপনার মতামতে চলেন? কিন্তু তবু আপনারা একসাথে চলেন। কারণ, আপনাদের মধ্যে স্নেহ, প্রীতি ও মমতা আছে। তা হ'লে পরস্পর আলোচনা ক'রে আমরা একসঙ্গে কাজ করতে পারি। যদি আমাদের বন্ধুদের মধ্যে স্নেহ প্রীতি মমতা না থাকে, তা হ'লে মাঝখান থেকে গ্রামে যে ঐ দরিদ্র মানুষ বাস করে তারা ক্ষতিগ্রস্ত হবে, বৃহত্তর স্বার্থ নষ্ট হবে। এ সম্বন্ধে আমি একটি ছোট গল্প আপনার মাধ্যমে বলতে চাই। এক গ্রামে সমস্ত লোক বাস করতো—তারা কাজ করতো খেতো-দেতো। তার মধ্যে একজন ভদ্রলোক ব্রাহ্মণ বাস করতো কোন কাজ করতো না শুধু সমালোচনা করতো। এর জন্য ঘরে খাবারের টান পড়তো। এতে তার স্ত্রী তাকে লাঞ্ছনা করতো। তার পর তার স্ত্রী তাকে বাড়ি থেকে তাড়িয়ে দিল। এই রকম স্ত্রীর হাতে লাঞ্ছিত হয়ে তিনি ভাবলেন এ জীবন আর রাখবো না। এই ভেবে বাড়ির কাছে যে সমুদ্র ছিল—এই ধরুন ডায়মণ্ড হারবারের কাছাকাছি তিনি সেই সমুদ্রের কাছে গিয়ে জল আলোড়ন করতে লাগলো, তখন প্রায় বৈশাখ মাস। সমুদ্র দেখলো, ব্রাহ্মণ তো মারা যায়, সমুদ্র ব্রাহ্মণকে ভয় করে—সে তখন খুব বিপদে পড়লো ব্রহ্ম হত্যার পাপে সে পড়বে। তখন সমুদ্র ব্রাহ্মণকে বললো, কেন তুমি এ রকম করছো—এতে তুমি মারা যাবে। ব্রাহ্মণ বললো, আমি যতক্ষণ না রত্ন আহরণ করছি ততক্ষণ পর্যন্ত ছাড়বো না। সমুদ্র বললো, এতে গ্রামের লোক উপহাস করবে। আমি বলছি, তুমি ফিরে যাও—তুমি যা চাইবে তাই হবে—গ্রামের লোকের তার চেয়ে দ্বিগুণ হবে। আপনারা এখানে ৩৫ জন—আমরা এখানে ২১৬ জন সেই রকমই অবস্থা। তার পর গ্রামে গিয়ে দেখে স্ত্রী ঝাঁটা নিয়ে দাঁড়িয়ে আছে। সে বললো আর কোন ভয় নেই, আমি অনেক কিছু লাভ করেছি। এইভাবে যে বললো সংগে সংগে তার স্ত্রীর গহনা হোল—কিন্তু সংগে সংগে গ্রামের সব স্ত্রীদের তার ডবল গহনা হয়ে গেল। তার চা'ল নেই ব্রাহ্মণ বললো ৫ মণ চা'ল হোক—তার সংগে গ্রামের আর সব লোকের ১০ মণ চা'ল হয়ে গেল। তার পর থাকবে কোথায়—বললো আমাদের দু'তালা বাড়ি হোক, সংগে সংগে গ্রামের প্রত্যেকের চার তলা বাড়ি হয়ে গেল। এই অবস্থা হতে সে ভাবলো কি করা যায়। সে তখন রাতে ভাবলো আমার বাড়ির সামনে একটা কুয়া হোক, সংগে সংগে গ্রামের অপর বাড়ির সামনে দু'টি কুয়া হয়ে গেল। তার পর সে বললো আমার একটা চোখ কানা হোক সংগে সংগে গ্রামের সকলের দু'টি চোখ কানা হয়ে গেল—সকাল বেলায় সব কুয়ায় হুড়বড় ক'রে পড়তে

শুরু করলো। তাই আমাদের মুখ্যমন্ত্রী বললেন যে, এই সি পি আই বন্ধুদের সম্বন্ধে সতর্ক-ভাবে বিবেচনা করতে হবে, তা না হলে এই ২১৬ জনকে হড়বড় ক'রে কুয়ায় গিয়ে লাফিয়ে পড়তে হবে।

**শ্রীশম্ভুনারায়ণ গোস্বামীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী ১৯৭৩-৭৪ সালের যে বাজেট উপস্থাপিত করেছেন সেই বাজেটকে আমি সমর্থন জানাই। এই বাজেটকে সমর্থন জানাই এই জন্য যে, এই বাজেটে সত্যিকারের শতকরা ৭০ জন ঐ যে গ্রামের মানুষ যারা, যারা খেটে-খাওয়া মানুষ তাদের স্বার্থ রক্ষা করা হয়েছে। গ্রামের জলসেচ ব্যবস্থার উন্নতি ক'রে গ্রামের অর্থনৈতিক কাঠামোকে তুলে ধরবার চেষ্টা করা হয়েছে ব'লে এই বাজেটকে সমর্থন জানাই। এই বাজেটে কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের মাধ্যমে বেকার সমস্যা সমাধানের চেষ্টা করা হয়েছে—

[7-05—7-15 p.m.]

সেই জন্য আমি এই বাজেটকে সমর্থন জানাই। বর্তমান পরিস্থিতি বিবেচনা ক'রে আমি শুধু এই কথা বলতে চাই যে, এই বাজেট নিশ্চয় পিপলস বাজেট, এই বাজেট নিশ্চয় খেটে-খাওয়া মানুষের বাজেট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আর এস পি-র বন্ধুরা অবশ্য সিটে নেই, আর মোচা সম্বন্ধে সকলেই বলেছেন, আর আমি বললে, হরশংকরবাবু হয়ত বলবেন, নিশ্চয় বলুন, তবুও আমি দু'একটি কথা বলতে বাধ্য হচ্ছি। অনেকেই বলেছেন যে, এই বাজেট নাকি কায়েমী স্বার্থের বাজেট। স্যার, আমি শুধু এ সম্বন্ধে দু'-একটি কথা আপনার মাধ্যমে এখানে তুলে ধরতে চাই। গত যুক্তফ্রন্ট সরকারের শাসনকালে আমাদের পশ্চিমবাংলার অর্থনৈতিক কাঠামো যে একেবারে ভেংগে গিয়েছিল, দেশের যে সমস্ত কলকারখানা বন্ধ হয়ে গিয়েছিল, বর্তমান সরকার সেইসব কলকারখানা খুলে ১ লক্ষ মানুষের জীবিকার ব্যবস্থা করেছেন এবং ৫ লক্ষ মানুষের অন্নের সংস্থান করেছেন, এটা নিশ্চয় কায়েমী স্বার্থের জন্য করা হয় নি এবং এটা নিশ্চয় কায়েমী স্বার্থের বাজেট নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, চটকল শ্রমিকদের মজুরীর হার বাড়িয়ে ২২৫ টাকা করেছেন, এটা নিশ্চয় খেটে-খাওয়া মানুষের স্বার্থের জন্যই করেছেন কায়েমী স্বার্থের জন্য করেন নি। এই সরকার চা-বাগিচার শ্রমিকদের প্রতিদিনের আয়ের মাত্রা বাড়িয়েছেন, এটাও নিশ্চয় খেটে-খাওয়া মানুষের জন্যই করেছেন, কায়েমী স্বার্থের জন্য নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে আবার অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে, এই বাজেটে সেচের সুবিধা ক'রে, সার দেবার ব্যবস্থা ক'রে, গ্রামীণ কৃষকদের এক-ফসলী জমি দু'-ফসলা করে উৎপাদন বাড়াবার ব্যবস্থা করেছেন যার ফলে গ্রামের বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। এটা নিশ্চয় অভিনন্দনযোগ্য। তারপরে বিশেষ কর্মসংস্থানের ব্যবস্থা অনুযায়ী চলতি বছরে ২ কোটি ১৮ লক্ষ টাকা নিয়ে শিক্ষিত, অর্ধ-শিক্ষিত বেকারদের কর্মসংস্থানের যে ব্যবস্থা করেছেন সেটাও নিশ্চয় অভিনন্দনযোগ্য। সি পি আই-এর মাননীয় সদস্য ইলাদি সেদিন তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে, এই বাজেটের মধ্যে কর্মসংস্থানের বিশেষ ইংগিত তিনি দেখতে পাচ্ছেন না। তাই সেই বিষয়ে একটি জিনিস আমি আপনার সামনে তুলে ধরছি। সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা এই বেকার সমস্যা সমাধানের জন্য দিয়েছেন সেটা নিশ্চয় আমাদের এই সমস্যা সমাধানের পক্ষে সুবিধা হবে এবং কিছু লোকের কর্মসংস্থানের ব্যবস্থা নিশ্চয় হবে। ১৯৭১ সালের অক্টোবর থেকে আজ পর্যন্ত ২ হাজার ৮৬টি শিল্প সংস্থা স্থাপন করে ১৩ হাজার ৫৪১ জনের যে কর্মসংস্থানের ব্যবস্থা করেছেন, সেটাও বেকার সমস্যা সমাধানের একটা দিক। তারপরে টিউটোরিয়াল সেন্টার করে বিভিন্ন বেকার ছেলের যে চাকরির সংস্থান করেছেন সেটাও বর্তমান সরকারের বেকার সমস্যা সমাধানের আর একটা দিক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ট্রেজারি বেঞ্চের কোন মন্ত্রীকে দেখতে পাচ্ছি না, আমি এই বাজেট সম্পর্কে আর একটি কথা বলতে চাই, মন্ত্রিমহাশয় এলে বিষয়টি তাঁকে অবহিত করবেন। আমরা বাঁকুড়া জেলার মানুষ। স্বাধীনতার পর থেকে দীর্ঘ ২৫ বছর ধরে আমাদের এই বাঁকুড়া জেলা অবহেলিত হয়ে রয়েছে, আজ পর্যন্ত এর উন্নতির কথা চিন্তা করা হয় নি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, উত্তরবংগ উন্নয়ন পরিকল্পনা করে, সুন্দরবন উন্নয়ন পরিকল্পনা করে, ঝাড়গ্রাম উন্নয়ন পরিকল্পনা করে, অন্যান্য অনুন্নত এলাকার যেমন উন্নয়নের ব্যবস্থা করা হয়েছে, তেমনি অনুরূপভাবে আমাদের বাঁকুড়া

জেলার জন্য কোন উন্নয়নের ব্যবস্থা করা হয় নি দেখে আমরা খুবই ব্যথিত, বেদনা অনুভব করছি। আমরা অন্ততঃ আশা করেছিলাম, বাঁকুড়া জেলার উন্নতির জন্য আমাদের এই প্রগতিশীল সরকার একটুখানি চিন্তা করবেন। কিন্তু বর্তমানে আমরা সেই চিন্তা দেখতে পাচ্ছি না আমরা আশা করবো আগামী দিনে আমাদের এই সরকার অনুন্নত এলাকার কথা চিন্তা করে অনুন্নত জেলার উন্নয়ন করবার কথা চিন্তা করবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি আমাদের এই সরকার ইন্দিরা গান্ধীর নেতৃত্বে গরিবী হঠাও নীতি নিয়ে চলেছেন। এবং প্রগতিশীল চিন্তায় দেশের উন্নতি করবার জন্য চেষ্টা করছেন এবং আমরা সমাজবাদ আনবার জন্য চেষ্টা করছি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি আমাদের এই সরকার যতই চেষ্টা করুক না কেন যেসব আমলা কি-পয়েন্টে বসে আছেন, তারা কিন্তু এই সমাজবাদ, সোসালিজমের কোন চিন্তাতেই চেষ্টা করছেন না। তাই আমি বলতে চাই, মন্ত্রিমহাশয় যদি এদিকে সতর্ক দৃষ্টি না রাখেন, তা হলে এটা কখনই কার্যকর হবে না, স্বার্থকও হবে না বলে আমি মনে করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী শ্রীশংকর ঘোষ মহাশয় যে বাজেট রেখেছেন সেটাকে পূর্ণভাবে সমর্থন জানিয়ে কয়েকটি বক্তব্য রাখছি। এই বাজেটের সমালোচনা করতে গিয়ে সি পি আই এবং আর এস পি-র বন্ধুরা অনেক কটুক্তি করেছেন এবং এমন এমন কথাও বলেছেন যা হয়ত ঠিক শালীনতার পর্যায়ে পড়ে না। আমি কটুক্তি না করে বলতে চাই সি পি আই এবং আর এস পি-র বন্ধুদের যে, অন্ধ যেভাবে হস্তী দর্শন করে এই বাজেটকে তাঁরা সেইভাবে দেখেছেন। অর্থাৎ এই বাজেটের সামগ্রিক রূপটা না দেখে তাঁরা অন্ধের মত এখানে তাঁদের বক্তব্য রেখেছেন। অন্ধ যেভাবে হাতির বর্ণনা দেয় তাঁরা সেইভাবে এখানে বাজেটের বর্ণনা দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দল এবং ভ্রাতৃপ্রতিম দলের কাছ থেকে সরকার সমালোচনা আশা করেন এবং সেই সমালোচনা যদি গঠনমূলক হয় তাতে কল্যাণ হওয়া সম্ভব, কিন্তু অত্যন্ত দুঃখের কথা সি পি আই এবং আর এস পি-র বন্ধুরা যেভাবে সমালোচনা করেছেন তাতে তাঁরা সেই পথে না গিয়ে খালি গায়ের ঝাল ই মিটিয়েছেন--গঠনমূলক সমালোচনা তাঁরা করেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রীমতী গীতা মুখার্জী বলেছেন, ভুবন তার মাসির কান কেটে নিয়েছিল। ১৯৬৭ এবং ১৯৬৯ সালের শিক্ষায় যে ভুবন তাঁরা তৈরি করেছিলেন সি পি এম-এর সঙ্গে সেই ভুবনই কান কেটে নয়, সি পি এম-এর কান মলে দিয়ে এখান থেকে তাদের নিশ্চিহ্ন করে দিয়ে কংগ্রেসকে বসিয়ে এটা প্রমাণ করেছেন যে, হত্যা, হিংসা, সন্ত্রাসের রাজনীতি যারা করেন তাদের কান মলে দেওয়া উচিত, ১৯৭২ সালের নির্বাচনে এটাই প্রমাণিত হয়েছে। স্যার, অন্যান্য বছরের বাজেটের চেয়ে নিশ্চয় এ বাজেট প্রগতিশীল যদিও এটাকে বৈপ্লবিক বলতে রাজী নই। এই বাজেটের দ্বারা সমাজবাদ আসবে এটাও আমি বিশ্বাস করি না। তবে এই বাজেটে যে বিভিন্ন খাতে বরাদ্দ বাড়ানো হয়েছে সেটা বাস্তবে রূপায়িত করা যদি সম্ভব হয় তবেই এই বাজেট সম্বন্ধে যে আশা ব্যক্ত করা হয়েছে সেটা সার্থক হবে অন্যথায় নয়। স্যার, আজকে সি পি আই-এর অনেক নেতা এবং নেত্রী বাজেটের অনেক ভুল-ত্রুটি দেখিয়েছেন, অনেক সমালোচনাও করেছেন। আমি বলতে চাই, এই বাজেট ভাষণের ৩৪ পৃষ্ঠা থেকে শুরু করে শেষ পর্যন্ত অর্থমন্ত্রী পরিষ্কারভাবে বলেছেন যেগুলি করা সম্ভব হচ্ছে না, যেগুলি করা উচিত--জনসাধারণের কাছে কোন জিনিস তিনি লুকিয়ে রাখেন নি, কিন্তু ১৯৬৭ এবং ১৯৬৯ সালে লুকিয়ে রাখা হয়েছিল। আমাদের অর্থমন্ত্রী ভাবের ঘরে চুরি করেন নি, তিনি কোন কিছু লুকিয়ে রাখেন নি। তিনি সুস্পষ্টভাবে বক্তব্য রেখেছেন কি করা উচিত এবং কি করা সম্ভব হচ্ছে না--তিনি দুঃখ প্রকাশও করেছেন। তবে এই বাজেট ভাষণের মধ্যে অর্থমন্ত্রীর কোন দৃঢ় প্রত্যয় না দেখতে পেয়ে আমি সত্যিই দুঃখিত। স্যার, বিধানসভায় আমরা নিরংকুশ সংখ্যাগরিষ্ঠতা নিয়ে এসেছি, সমগ্র পশ্চিমবঙ্গ আমাদের পেছনে। বাজেট ভাষণে অর্থমন্ত্রী বলেছেন, আমরা একটা ঐতিহাসিক সময় বেঁচে আছি। কিন্তু এই ঐতিহাসিক সময় বেঁচে থেকে ইতিহাসকে নতুনভাবে তৈরি করার জন্য তিনি দৃঢ় প্রত্যয় নিয়ে বলেন নি, আমরা এই কাজ এই সময়ের মধ্যে করবো। কেবলমাত্র রামকৃষ্ণের কথামৃতের মত তিনি বলেছেন, এই কাজ হওয়া উচিত, এই কাজ করা উচিত।

[7-15—7-25 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেট বক্তব্য প্রায় শেষ হয়ে এল। আগামী কাল শেষ দিন। আমি কেবলমাত্র একথা বলবো মাননীয় মুখ্যমন্ত্রীকে যে তিনি দৃঢ় প্রত্যয় নিয়ে ঘোষণা করুন, যে, পশ্চিমবাংলার জনগণের দুঃখ নিরসনের জন্য, কষ্ট নিরসণের জন্য যে যে মৌলিক কাজ করা প্রয়োজন সেটা তিনি দৃঢ় প্রত্যয় নিয়ে করবেন। আজকে আমাদের হতাশ হওয়ার কোন কারণ নেই। সারা ভারতবর্ষের বুকে আজকে কংগ্রেস দল, কংগ্রেস কর্তৃপক্ষ; প্রমাণ করেছেন নূতন নূতন কর্মপন্থা গ্রহণের মাধ্যমে সি পি আই চোখ এড়িয়ে গেলেও, আর এস পি চোখ এড়িয়ে গেলেও সমাজবাদকে তৈরি করার জন্য কয়লাখনি রাষ্ট্রীয়করণ থেকে আরম্ভ করে ব্যাংক রাষ্ট্রীয়করণ থেকে আরম্ভ করে রাজণ্যপ্রথা বিলোপ থেকে আরম্ভ করে এবং আরো নানা রকম প্রগতিশীল কাজকর্মের দ্বারা আমাদের নেত্রী যেভাবে এগিয়ে চলেছেন এবং তাঁকে অনুসরণ করে আমরা যেভাবে এগিয়ে চলেছি তাতে আমরা সাফল্য লাভ করবোই, আমরা কারো কুৎসা করবো না, আমরা কারো নিন্দা করবো না, হাউ টু বিহেভ, হাউ টু বি এ গুড কমিউনিস্ট এবং লিউ সাউ চি-র বই নিয়ে যারা কমিউনিজম শিখতেন তারা তাঁকে কবরে পাঠিয়ে দিয়েছেন। প্রবলেম অব লেনিনিজম না পড়লে তারা লেনিনিজম বুঝতে পারতেন না। কবরে পাঠিয়ে তাঁরা বিচার করেছেন। ভারতবর্ষে এই জিনিস চলে না। ভারতবর্ষের শ্রদ্ধা আছে, সম্মান আছে, শুভবুদ্ধি আছে। আমরা হিংসাতে বিশ্বাস করি না, অপরাধতন্ত্রী মনোভাব আমাদের নেই। গণতন্ত্রের মাধ্যমে আমরা সমাজবাদ প্রতিষ্ঠা করবোই, এই বিশ্বাস আমাদের আছে এবং সেই বিশ্বাস রেখে আমি আমাদের মাননীয় মন্ত্রিসভাকে অনুরোধ করবো এগিয়ে যাবার জন্য। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকাংসারী হালদারঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথের একটা কথা দিয়ে আমি শুরু করছি। তোমার যেথায় সারা আমার সেথায় শুরু। অর্থাৎ কাশীকান্ত মহাশয়, তিনি তাঁর বক্তৃতায় উপসংহারে লেলিন-এর কোটেশন দিয়ে বলতে চেয়েছেন যে, বিপ্লবের পরে লেলিন নাকি কায়েমী স্বার্থকে বাঁচিয়ে রেখেছিলেন, তিনি আইনজীবী হিসাবে কথাটা লেলিনের বই থেকে উদ্ধৃত করে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। সেজন্য আমি তাঁকে বলবো তিনি যেন আবার নূতন করে একটু পড়ে দেখেন। আমাদের দেশে এখনও সেই অবস্থা নেই, কায়েমী স্বার্থ পুরোপুরি বজায় রয়েছে। তার সঙ্গে সঙ্গে অর্থমন্ত্রী যে বক্তৃতা এখানে পেশ করেছেন তার চতুর্থ স্ট্যাঞ্জার চার লাইনের একটা কথা আমি এখানে উদ্ধৃত করছি। "এই সরকার এক-দিকে স্থিরতাবস্থার সমর্থক, অপর দিকে কায়েমী স্বার্থের প্রবক্তা। কায়েমী স্বার্থের প্রবক্তা বলতে তাঁরা কি বোঝেন, স্পোকসম্যান অব ভেস্টেড ইন্টারেস্টস্ এটাই কি? এটাই কি তাদের মনের কথা, এটাই কি সত্য কথা? না তাদের ভুল হচ্ছে। সেটা আমি ঠিক বুঝতে পারছি না, এটা যদি তিনি একটু ভাল করে বুঝিয়ে বলেন, তা হলে বুঝতে পারি যে, কায়েমী স্বার্থের প্রবক্তা কিনা। এটা নিয়ে অনেক আলোচনা হয়েছে। কমিউনিস্ট পার্টির কোন নেতা কি বলেছেন সেটা নিয়ে হাউসে বহুদিন ধরে বিতর্ক চলে আসছে। প্রত্যেক পলিটিক্যাল পার্টি, পার্টি কংগ্রেস বা বিভিন্ন ফ্রন্ট মিটিং যখন হয় তখন অন্যান্য পার্টি তার রাজনৈতিক ব্যাখ্যা করেন। সুতরাং কমিউনিস্ট পার্টির নেতা কমরেড ডাংগে কি বলেছেন সেটা নিয়ে এখানে সমালোচনা করার কোন প্রয়োজন নেই। আপনাদের কংগ্রেস পার্টি আমাদের পার্টি সম্পর্কেও তো আলোচনা করেন? এই ২টি পার্টি ২৭ দফা কর্মসূচির ভিত্তিতে গঠিত। এই ২টি পার্টি নিজেদের অস্তিত্ব মিলিয়ে দেয় নি? তা যদি হবে তা হলে বিতর্কের প্রয়োজন হবে না। এক বছর হল গণতান্ত্রিক সরকার ফর্মড হয়েছে। সেই গণতান্ত্রিক ফ্রন্ট-এর সরকারের এক বছরের কর্মসূচিতে কে কাজ করেছে না করেছে সেটার সমালোচনা আমরা নিশ্চয়ই করবো। এবং আপনারাও যদি করেন, তা হলে লাভবান হবেন। যুক্তফ্রন্ট সরকার যখন আমরা করেছিলাম তখনও আমরা এই জিনিস চেষ্টা করেছিলাম সি পি এম-এর সঙ্গে একসঙ্গে ফ্রন্ট মিটিং করে, কিন্তু তাদের যে একতরফা নীতি দেখেছি তার জন্য তারা জনসাধারণ থেকে বিচ্ছিন্ন হয়ে গেলেন। সেজন্য সি পি এম আমাদের দেশ থেকে মুছে গেছে। সুতরাং আপনারা যদি ভেবে থাকেন যে, আপনারা বড়

পার্টি এবং আমাদের সমালোচনা করার অধিকার নেই তা হলে ভুল করবেন। গঠনমূলক সমালোচনা করা প্রত্যেকেরই অধিকার আছে। গঠনমূলক সমালোচনা যেমন আমাদের প্রয়োজন আছে তেমনি আপনাদেরও প্রয়োজন আছে। কারণ নির্বাচনের আগে যখন আমরা ২টি পার্টি একসংগে মিলে জনসাধারণের কাছে গিয়েছিলাম তখন জনসাধারণের মধ্যে যে উত্তেজনা, উদ্দীপনা, দেখেছিলাম, সি পি এম-এর হাত থেকে রক্ষা পাবার পর এখন কি সেটা আপনারা দেখতে পাচ্ছেন? এটা আপনারা ভেবে দেখবেন। এই প্রসংগে আর একটি কথা বলবো। এক বছরের মধ্যে আমাদের দ্রব্যমূল্যবৃদ্ধি, বেকারী, আর্থিক দুর্দশা কিভাবে বেড়ে গেছে সেটা বলা নিশ্চয়ই আমাদের অধিকার আছে। মুদ্রাস্ফীতি সম্পর্কে সরকার থেকে বলা হয় যে, বাংলাদেশের যুদ্ধের জন্য তাঁরা ৭ কোটি টাকা খরচ করেছেন, এবং বাজারে লোন ছেড়ে ছিলেন ১২ শত কোটি টাকা। সুতরাং এই যে ৭ কোটি টাকা বাংলাদেশের যুদ্ধের জন্য খরচ হল, এই যে ১২ শত কোটি টাকা লোন ছাড়লেন, এটা কি মুদ্রাস্ফীতির একটা বড় কারণ নয়? এখানে খাদ্যমন্ত্রী নেই, তাঁকে আমি বুঝিয়ে দিতে পারি, আমাদের দেশে এই যে মুদ্রাস্ফীতি হল ১৪ পার্সেন্ট এক বছরের মধ্যে। আমি ইন্ডিয়ান লেবার জার্নাল ১৯৭২ থেকে উদ্ধৃত করে দেখাচ্ছি, এই যে এক বছরের মধ্যে ১৪ পার্সেন্ট খাদ্যদ্রব্য মূল্য বৃদ্ধি হয়েছে, এটা কি ভয়বহ নয়? এখানে প্রত্যেক দিন মাননীয় সদস্যরা কোথায় খাদ্য ঘটতি হয়েছে, কিভাবে মারা যাচ্ছে তার কথা বলেছেন। কয়েক-দিন আগে সোনারপুর থানার কোদালিয়া গ্রামে যে পাঁচজন লোক না খেয়ে মারা গেছে, সেই কথা আমরা এখানে বলি নি, আমাদের কংগ্রেসী বন্ধুরাই জনসাধারণের কাছে সেই কথা তুলে ধরে-ছিলেন। সেটা কি তাদের নির্বাচনী প্রপাগান্ডার জন্য, তা তো নয়। এই কথা তারা প্রত্যেকেই হাউসের প্রশ্নোত্তরের সময় কিংবা মেনশনের সময় উল্লেখ করেছেন। সেই কথা যদি কম্যুনিস্ট পার্টির মুখ থেকে বেরোয় সেটা কি এই ফ্রন্ট ভাঙ্গার জন্য, তা তো নয়? ফ্রন্টকে শক্তিশালী করার জন্যই এটার প্রয়োজন আছে। আমরা মনে করি যখন যুক্তফ্রন্ট হয়েছিল, সেটা একটা কারণে হয়েছিল। সেখান থেকে সরে এসে, সি পি এম থেকে চলে এসে যখন কংগ্রেসের সংগে যুক্তফ্রন্ট গড়লাম, তখন জনসাধারণের মধ্যে যে উদ্দীপনা সৃষ্টি করেছিলাম, আমরা চেষ্টা করেছি এবং এখনও বিভিন্ন জায়গায় দুই পার্টি একসংগে মিলে মিটিং করে শোভাযাত্রা করে, দুই পার্টির ঝাণ্ডা উড়িয়ে—বিশেষ করে সোনারপুর, ভাংগড় এবং অন্যান্য জায়গায় কয়েকদিন আগেও আপনারা লক্ষ্য করেছেন যে, ওখানকার কংগ্রেসের অন্যতম সম্পাদক শ্রীনুরুল ইসলাম, তিনি ভাংগড়ে গিয়েছিলেন, সেখানে মেছোভেড়ীর মালিকরা কত ভাগচাষী উচ্ছেদ করেছেন এবং যে চাষীকে উচ্ছেদ করা হয়েছে হাইকোর্ট থেকে তাদের চাষী বলে সাব্যস্ত করা হয়েছে। আজকে তিনি আমাকে বলেছেন যে, তিনি মুখ্যমন্ত্রীর সংগে এই নিয়ে কথা বলেছেন যাতে ঐ চাষীরা ধান পায়। আমরা যদি এই কথা বলি, তা হলে কি আমরা অন্যায় বলবো? আমি আর একটা কথা বলতে চাই, এই বাজেটে মেছোভেড়ী সম্বন্ধে কোন উল্লেখ নেই। কারণ গত বাজেট অধিবেশনে এই কথা বার বার বলা হয়েছিল যে, সিলিং ফাঁকি দিয়ে বড় বড় জোতদার জমিদাররা যারা কৃষককে জমি থেকে উচ্ছেদ করছে এবং তাদের কোন রকম জমিতে যেতে দিচ্ছে না। সেই জন্য জমির উপর সিলিং করা হয়েছিল, কিন্তু মেছোভেড়ীর উপর সিলিং করা হয় নি। সেই সিলিং হবার ব্যবস্থা না থাকায় এই রকম হাজার হাজার বিঘা জমি যে কিভাবে লুকিয়ে রাখা হয়েছে সেটা গোপাল গুহের কেস এবং ভাংগড়, সোনারপুর ইত্যাদি বহু জায়গার উদাহরণ হিসাবে দেখাতে পারি। কলকাতার আশেপাশে যে জমি রয়েছে মেছোভেড়ীতে কয়েক হাজার বিঘা জমি এক এক জনের, সেই জমিগুলো থেকে কিভাবে চাষীদের উচ্ছেদ করা হয়েছে সেটাও আপনারা দেখছেন। কংগ্রেসের বহু নেতাকে দেখানো হয়েছে এবং এর প্রতিকারের জন্য একসংগে আমরা মিটিং করেছি। অনেকে উদ্বৃত্ত জমি বন্টনের কথা বলেছেন, উদ্বৃত্ত জমি কতটা বন্টন হয়েছে কোন অঞ্চলে জানি না, কিন্তু সোনারপুর সম্বন্ধে জানি, যেখানে বিস্তৃত অঞ্চল ভেস্টেড হয়েছে, পিয়ালি, বিদ্যাধরীতে যে কয়েক হাজার একর জমি উদ্বৃত্ত হয়েছে এবং বড় বড় জোতদার জমিদারদের যে জমিগুলো উদ্বৃত্ত হয়েছে, সেখানে নামমাত্র চেষ্টা করেও কোনরকমে সেই চাষীদের নামে রেকর্ড করাতে পারেন নি। কারণ সেখানে জে এল আর ও অফিস যেটা

রয়েছে, সেই অফিসের লোকেরা কতকগুলো কায়েমী স্বার্থ দ্বারা এমনভাবে চালিত হচ্ছে যে, একটুও জমি তাদের কাছ থেকে ছাড়া পাচ্ছে না। তার জন্য আমরা এস এল আর ও ডি এম তাদের কাছে গিয়ে তদন্ত করেছি এবং তারাও দেখেছেন যে ঐ জে এল আর ও নানা রকম অন্যায় কাজ, ঘুষ নেওয়া ইত্যাদি চালিয়ে যাচ্ছে, এবং তার ট্রান্সফার অর্ডার হয়ে গেছে এক মাস আগে, কিন্তু জানি না কার ইঙ্গিতে তাকে এখনও সেই স্থানে বহাল রাখা হয়েছে। শুনলে অবাক হয়ে

[7-25—7-35 p.m.]

যাবেন ঐ ভাগচাষী তারা সেই রাস্তা দিয়ে ধান নিয়ে যায় যে রাস্তায় জে এল আর ও-র অফিস অথচ সেই জে এল আর ও রিপোর্ট করছে যে, ওরা ভাগচাষী নয় ওখানে অন্য ভাগচাষী আছে। যারা দিনে দুপুরে লোক ঠিক করতে পারে না, তাদের কেন সরানো হবে না তা আমি জানি না। সুতরাং এই আমলাতান্ত্রিক ব্যবস্থায় আমরা উপকৃত হচ্ছি না অথচ আমলাতন্ত্র আমলাতন্ত্র করে চিৎকারও করছি আবার তাদের জীইয়ে রাখছি। তার পর ঐ ভাঙ্গরের ব্যাপার শুনলে অবাক হয়ে যাবেন, সেখানে সুশীল সাহুই মেছোঘেরির মালিক ১০০ বিঘারও বেশী জমির আমন ধান আটকে রেখেছে, চাষীকে ঢুকতে দিচ্ছে না, সেখানে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কোন ব্যবস্থা করতে পারে নি, আমাদের কংগ্রেসী বন্ধুরা কোন ব্যবস্থা করতে পারেন নি। সুতরাং এই রকম অবস্থা অনেক জায়গায় চলছে, এর প্রতিকার হওয়া দরকার। যে ব্যবস্থা এখন চলছে সেইভাবে যদি চলতে থাকে, খাদ্যদ্রব্যের মূল্য যেভাবে বৃদ্ধি হচ্ছে তার প্রতিকার যদি না করা যায়, তা হলে যে কায়েমী স্বার্থের কথা বলা হচ্ছে সেই জমিদার কিংবা বড় বড় একচেটিয়া পুঁজি, যারা জিনিসের দাম বাড়িয়ে জনসাধারণকে শোষণ করছে তাদের নিশ্চিহ্ন করতে যদি না পারি, আইন করে তার প্রতিকার যদি করতে না পারি, তা হলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার ব্যাপারে আমি কয়েকটি কথা আগেই বলেছি, আমাদের বিভিন্ন কমিটি হচ্ছে, এডুকেশন অ্যাডভাইসরী বোর্ড হচ্ছে, কিন্তু ১৯৭০ সাল থেকে এখন পর্যন্ত কোন স্কুলকেই স্যাংসন দিতে পারি নি। এখানে আমি উল্লেখ করছি, সেই বোর্ডের মেম্বাররা কোন সর্বসম্মত সিদ্ধান্ত নিয়ে কোন স্কুলকে স্যাংসান দেওয়া হবে সেটা ঠিক করতে পারেন নি। ২৪-পরগনায় ৩০০টি স্কুল, যেখানে হাজার হাজার ছেলে পড়ে, তার উন্নতির কোন ব্যবস্থা করা হবে না, এই সম্পর্কে এখনই ব্যবস্থা করা দরকার। জমি সম্পর্কে আমরা বলেছি যে, যে উদ্বৃত্ত জমি আছে আমাদের হাতে—সরকার থেকে সেটেলমেন্ট হচ্ছে যে আমরা বছরে এত জমি বিলি করেছি, কিন্তু সেই জমির যতটুকু সরকারের কাছে যায়—তার চেয়ে অনেক বেশী তারা লুকিয়ে রাখে। সম্প্রতি সেটেলমেন্ট করে উদ্বৃত্ত জমি নেওয়া হচ্ছে, কিন্তু ২৪-পরগনা এবং মেদিনীপুর যেখানে হাজার হাজার বিঘা জমি পাওয়া যেতে পারে সেখানে এখনও নেওয়া হচ্ছে না, নেওয়া হচ্ছে কোথায় না দার্জিলিং, হুগলী, বাঁকুড়া, যেখানে মুষ্টিমেয় জমি পাওয়া যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে যে আলোচনা হয়েছে, সেই আলোচনাটা সুষ্ঠু পরিবেশে হয় নি। এই যে আমরা গণতান্ত্রিক মোর্চার সরকার গঠন করেছি সেই সরকার যাতে স্থায়ী হয় অকালে না শুকিয়ে যায় তার চেষ্টা আমরা করব এবং কমিউনিস্ট পার্টির তরফ থেকে সেই আহ্বান আমরা বহুবার দিয়েছি। অনেকে আমাদের বিরুদ্ধে এই রকম দোষারোপ করবার চেষ্টা করেন। তাঁরা চান আমরা এই রকম গঠন-মূলক সমালোচনা যেন না করি। কিন্তু গঠনমূলক সমালোচনায় উভয় পার্টিই উপকৃত হবে এবং উভয় পার্টিকেই শক্তিশালী করবে, পার্টিকে দুর্বল করবে না। বরং জনসাধারণ বুঝতে পারবে, যাদের তারা প্রতিনিধি করে পাঠিয়েছে তারা তাদের কথা বলছে এবং যারা বঞ্চিত হচ্ছে তাদের জন্য কাজ করছে, তা হলেই গণতান্ত্রিক মোর্চা কার্যকর হতে পারবে এবং এই দৃষ্টিভঙ্গি নিয়ে নিশ্চয়ই আমরা অগ্রসর হব।

**শ্রীদেলিং আলিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ রেখেছেন তাকে পূর্ণ সমর্থন করতে গিয়ে আমি বিশেষ কিছু না বলে একটি কথা আপনার মাধ্যমে বলতে দৃঢ়তার সঙ্গে বলতে পারি যে, এই বাজেট সমাজতান্ত্রিক বাজেটের অনেকখানি সহায়তা দান করেছে। আমরা বলেছিলাম সুন্দরবন পর্ষদ আমরা চাই, আমরা তা পেয়েছি—বিদ্যুতের অভাবে

আমরা সুন্দরবনের উন্নয়ন করতে পারি নি। অথচ সেখানকার নদীর স্রোতের জলসম্পদ ব্যবস্থা করলে আমরা সেখান থেকে বিদ্যুৎ উৎপাদন করতে পারি। আজ আনন্দের কথা যে, অর্থমন্ত্রিমহাশয় তাঁর বক্তব্যে জলসম্পদ থেকে বিদ্যুৎ তৈরি করার সম্ভাবনার কথা বলেছেন। তারপর এই বাজেট সমাজতান্ত্রিক ধরনের হলেও আমাদের যারা ছাত্র, যুবক, মধ্যবিত্ত, কৃষক তাদের জীবনযাত্রার উন্নয়নের কথা যদি বাজেটের মধ্যে না পাওয়া যায় তা হলে আমরা বুঝব এই বাজেট জনসাধারণের কাছাকাছি যেতে পারবে না এবং তাদের কল্যাণ করতে পারবে না। সেদিক থেকে আমরা দেখছি পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ বেকার থাকলেও এই বাজেটে সেই বেকার ভাইদের চাকরি পাবার উজ্জ্বল সম্ভাবনা একটা দেখা দিয়েছে। কিন্তু এই বাজেট পড়লে যদি দেখতে পেতাম যে, অনেক বেকার চাকরি পেয়েছে তা হলে আমরা সুখী হতাম। বিভিন্ন ক্ষেত্রে আমাদের অগ্রসর হয়েছে একথা অস্বীকার করার উপায় নেই। বাজেটের বরাদ্দবাড়িয়েই অগ্রসরতার প্রমাণ হয় না, যদি না সেটা যথার্থ জনসাধারণের কল্যাণের জন্য ব্যয়িত হয়। শিক্ষা ক্ষেত্রে দেখছি ৮৮ কোটি টাকা বরাদ্দ হয়েছে, কিন্তু এই টাকা আজকের দিনে যথেষ্ট নয়। কারণ আমরা জানি যে, শিক্ষকরা এখনও মাইনে পান না, গ্র্যান্ট-এর টাকা স্কুলে যায় না। সুতরাং ৮৮ কোটি টাকা বরাদ্দ দেখলেও বাস্তব ক্ষেত্রে দেখব সেই টাকা যথার্থস্থানে সময়মত যাচ্ছে না। এই ৮৮ কোটি টাকার মধ্যে পশ্চিমবাংলায় যে মুসলমান শিক্ষা মাদ্রাসা বোর্ড উন্নয়নের কার্য আছে। কিন্তু এ সম্বন্ধে কোনরকমভাবে শিক্ষার মানদণ্ড উচ্চ করার কোন কথা নেই। আমি আশা করব পরবর্তী কালে

[7-35—7-42 p.m.]

আমাদের বক্তব্যের যথার্থ মূল্যায়ন দেওয়া হবে। এর পর আমি স্বাস্থ্যকেন্দ্র সম্বন্ধে দু'-একটি কথা বলব। বাজেট বক্তৃতায় স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে বলা হয়েছে যে, বিভিন্ন জায়গায় হেল্থ সেন্টার স্থাপন করা হয়েছে, কোথাও কোথাও মহকুমা হাসপাতালের রূপান্তর সাধন করা হয়েছে। আমরা কেবলমাত্র শুনেছি স্বাস্থ্যকেন্দ্র বাড়ছে অথবা মহকুমা হাসপাতালের নতুন রূপায়ন ঘটছে। আমরা যখন যেখানে যেভাবে বক্তব্য রেখেছিলাম সেগুলি আজকে বাজেটের মধ্যে স্পেসিফিক পয়েন্টের মাধ্যমে তুলে ধরার দরকার ছিল। যেমন ধরুন আমাদের ডায়মণ্ডহারবার মহকুমা হাসপাতালের কথা বলা হয়েছে, সেখানে যে মহকুমার হাসপাতাল আছে তার নতুন রূপান্তর সাধন করা হয় নি, সেই পুরাতন যা ছিল তাই আছে। আমাদের অর্থববাদ্দ বেশী হলেও সেই অর্থ যাতে যথার্থভাবে ব্যয়িত হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে, অন্যদিকে এই অর্থ যাতে দুর্নীতিগ্রস্ত অফিসারদের পাল্লায় পড়ে মাঝপথে ব্যয়িত না হয় দুর্নীতিপরায়ণ ব্যক্তিদের কুক্ষিগত না হয়ে হাজার হাজার মানুষের উপকারে লাগে সেদিকে যেন দৃষ্টি দেওয়া হয়। এই কথা ব'লে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ইলা রায়ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেস করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য রাখছি এবারের বাজেট বিপ্লবী বাজেট। এই বাজেটে সত্যিকারে জনগণ অংশগ্রহণ করেছেন। জনগণ প্রত্যক্ষভাবে অংশগ্রহণ না করলে হয়ত ঘাটতি পূরণের জন্য কর বসাতে হত। তাই আজকে সরকার পশ্চিমবঙ্গের জনগণকে অভিনন্দন জানাচ্ছে। বাজেটে দরিদ্র জনসাধারণের কথা নিশ্চয়ই আছে, পশ্চিমবঙ্গের উন্নয়নের কথা নিশ্চয়ই আছে, বাজেটে শিক্ষার ব্যবস্থার কথা নিশ্চয়ই আছে। সেজন্য এই বাজেটকে আমরা সমর্থন না করে পারছি না। আমরা অনেক বাজেট দেখেছি, কিন্তু এবারকার বাজেটের মত বিপ্লবী বাজেট আমাদের চোখে আর পড়ে নি। আমরা পশ্চিমবাংলার জনসাধারণকে অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে তাঁরা তাঁদের অল্প আয় সঞ্চয় করে সরকারকে টাকা দিয়েছেন, তাই সরকারের ঘাটতি পূরণ হয়েছে। সরকারের যদি ঘাটতি পূরণ না হত, তা হলে সরকার নিশ্চয়ই কর বসাতেন। ভারতবর্ষের গণতন্ত্রের ইতিহাসে এই প্রথম আমরা সমাজতন্ত্রের কথা বলছি, শুধু মুখে বলছি না বাজেটের ভেতর সমাজতন্ত্রের পদক্ষেপ পূর্ণ রয়েছে। তাই আজকে বাজেটকে অভিনন্দন না করে আমরা পারছি না। আমাদের খাদ্যদ্রব্যের মূল্য নিশ্চয়ই বেড়েছে। আমি সরকারকে অনুরোধ করব, এই খাদ্যদ্রব্যের মূল্য যে বেড়ে গেছে তার বিরুদ্ধে রুখে দাঁড়ান সাধারণ মানুষের পক্ষে সরকারকে যেতে হবে, তবেই তো আমরা সমাজতন্ত্র করতে পারব। এই

বাজেটের উপর আলোচনা করতে গিয়ে একটা কথা না বলে পারছি না সেটা হল শিক্ষার কথা। শিক্ষা খাতে আরো বরাদ্দ করার দরকার ছিল। শিক্ষা এত অল্প টাকায় হতে পারে না। আমি সরকারকে অনুরোধ করব শিক্ষা খাতে যে রকমে হোক আরো টাকা বাড়াতে হবে। এই অল্প টাকা দিয়ে শিক্ষা চলতে পারে না। আজকে দরিদ্র জনসাধারণের শিক্ষার ব্যবস্থা করতে হবে। দরিদ্র জনসাধারণকে খাদ্য দিতে হবে, তাদের বেকার সমস্যা সমাধানের জন্য এই বাজেটে কোন শুভ পরিকল্পনা দেখতে পাচ্ছি না।

তাই সরকারের কাছে আমার বিনীত অনুরোধ, দরিদ্রজনসাধারণের জন্য আরো সুপরিকল্পিত ব্যবস্থা করতে হবে, ভাল চিকিৎসার ব্যবস্থা করতে হবে, ভাল বাসস্থানের ব্যবস্থা করতে হবে, ভাল খাদ্যের ব্যবস্থা করতে হবে এবং আরো যত সমস্যা আছে সেগুলির সমাধান করতে হবে। আমরা এই বিধানসভায় নানাবিধ সমালোচনা করেছি, কিন্তু সমালোচনা করে কোন কাজ এগুতে পারে না। আজকে আমরা যদি বারে বারে সরকারের কাজে বাধার সৃষ্টি করি, তা হলে সরকার নতুন করে পরিকল্পনা সৃষ্টি করতে পারবে না। তাই আজকে আমি এই বাজেট বরাদ্দ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। বন্দে মাতরম্।

### Adjournment

The House was then adjourned at 7-42 p.m. till 1 p.m. on Tuesday, the 6th March, 1973 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 6th March, 1973, at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri APURBA LAL MAJUMDAR) in the Chair, 11 Ministers, 6 Ministers of State, 2 Deputy Ministers and 145 Members.

### Oath or affirmation of allegiance

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker:** Honourable Members, if any of you have not yet made an oath or affirmation of allegiance, you may kindly do so.

(There was none to take oath.)

### Starred Questions

### (to which oral answers were given)

### মুর্শিদাবাদ জেলার বন্যাবিধ্বস্ত স্কুল ও কলেজসমূহের গৃহসংস্কার

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩।) **শ্রীমহম্মদ দেদার বক্স:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন ব্লকের বন্যাবিধ্বস্ত স্কুল কলেজের গৃহসংস্কার এবং ছাত্রছাত্রীদের তিনমাসের বেতন মকুব বাবত পাওনা টাকা এখনও পর্যন্ত অনেক স্কুল কলেজ পায় নাই;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি; এবং

(গ) ঐ পাওনা টাকা দেওয়ার জন্য সরকার কি ব্যবস্থা করিয়াছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** (ক) হ্যাঁ।

(খ) ভারত সরকার এই বাবত যে অর্থ মঞ্জুর করিয়াছিলেন তাহার সবটাই বন্যাবিধ্বস্ত স্কুল-কলেজগুলির সংস্কারের জন্য ও ছাত্রছাত্রীদের তিন মাসের বেতন মকুব বাবত বরাদ্দ করিয়া দেওয়া হইয়াছে এবং উহা খরচ হইয়াছে। কিন্তু অতিরিক্ত অর্থ না থাকায় সকলের আবেদন মঞ্জুর করা সম্ভবপর হয় নাই।

(গ) এই বিষয়ে অতিরিক্ত প্রয়োজনীয় টাকা দেওয়ার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছিল। কিন্তু কোন ফল হয় নাই।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** ৩৮৭ নম্বর প্রশ্নের উত্তরে বলেছেন, হ্যাঁ, মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি কতগুলি স্কুল-কলেজে এইরকম টাকা পায় নি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** সে তালিকা আমার কাছে নাই।

**শ্রীমহম্মদ দেদার বক্স:** ভারত সরকার যে টাকা বরাদ্দ করেছেন স্কুল-কলেজের গৃহসংস্কার এবং ছাত্রছাত্রীদের বেতন মকুবের জন্য, সেটা বরাদ্দ করে দেওয়া হয়েছে, পরে উত্তরে আবার বলছেন—অতিরিক্ত প্রয়োজনীয় টাকা দেওয়ার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হইয়াছিল, কিন্তু কোন ফল হয় নাই, যদি মঞ্জুর না হয়ে থাকে, তা হলে ভারত সরকারকে টাকা মঞ্জুরের জন্য অনুরোধ কেন করা হয়েছে জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** টাকা যা চেয়েছিলাম তার চেয়ে কম পেয়েছি, যেটা দেয় নি সেটা পাবার জন্য অনুরোধ করেছি।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** এটা কি প্র্যায়োরিটি ভিত্তিক দেওয়া হয়েছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** হ্যাঁ।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** প্রায়োরিটি কে করেছিলেন জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** ডি আই করেছিলেন।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** প্রায়োরিটি স্থির করার সময় সেখানে যে সমস্ত স্থানীয় প্রতিনিধি আছেন, তাঁদের সংগে কি পরামর্শ করা হয়েছিল, নাকি ডি আই নিজে জেলায় বসে থেকেই করেছিলেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** এটা আগেকার স্কীম, যেখানে যেখানে স্থানীয় প্রতিনিধি গেছলেন, পরামর্শ দিয়েছিলেন, ডি আই তাদের পরামর্শ নিয়ে থাকবেন নিশ্চয়ই।

**শ্রীমহম্মদ দেদার বক্সঃ** আমি জানি, অনেক স্কুল-কলেজে না গিয়ে ডি আই অফিসে বসে থেকেই এই জিনিস করেছিলেন, এটা কি আপনি অনুসন্ধান করে দেখবেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ হ্যাঁ, অনুসন্ধান করে দেখব।**

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্যঃ** বর্ধমান রাজ কলেজে এই নিয়ে প্রিন্সিপ্যালকে অপমান করেছেন, অফিসের কাগজপত্র ছুড়ে ফেলে দিয়েছে, তারা ফ্লাডের টাকা কিছু পায় নি বলে। আমি তাই মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো তিনি কি এইরকম কিছু ভাবছেন যেসব স্কুলে-কলেজে টাকা দেওয়া যায় নি, সেই সব স্কুলে-কলেজে জানিয়ে দেবেন চিঠি দিয়ে যে ভারত সরকারকে জানিয়ে দিয়েছি, টাকা এলে পর টাকা দেব, না এলে দিতে পারব না, এইরকম চিঠি থাকলে প্রিন্সিপ্যালদের কলেজ চালাতে সুবিধা হয়।

(নো রিপ্লাই)

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি সম্প্রতি এডুকেশন ডাইরেকটরেট থেকে একটা সার্কুলার মুর্শিদাবাদ সহ প্রত্যেকটি স্কুল-কলেজে পাঠানো হয়েছে এই বলে যে, যে সমস্ত ছাত্রছাত্রী নির্ধারিত তিন মাসের বেতন দিয়ে দিয়েছে—অর্থাৎ যে টাকা এডুকেশনাল ইনস্টিটিউশন-এর হেডরা জোর করে অ্যানুয়াল বা ফাইনাল পরীক্ষার্থীদের কাছ থেকে আদায় করে নিয়েছেন, তাদের ক্ষেত্রে ঐ টাকা মঞ্জুরী করা হবে না?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** অসুবিধা হয়েছে এই যারা ফ্লাড এফেক্টেড নয়, তারাও মাইনে দেওয়া বন্ধ করে দিয়েছে। সেই জন্য ঐ সার্কুলার পাঠানো হয়েছে।

**Shri Asamanja De:** Being a teacher myself I know that such a circular. যে একটা পরিষ্কার সার্কুলার গিয়েছে এডুকেশন ডাইরেকটরেট থেকে যে, যারা তিন মাসের বেতন দিয়ে দিয়েছেন, মঞ্জুরীকৃত অর্থের এক পাইও তাদের দেওয়া চলবে না এ কথা সত্য কি এডুকেশন মিনিস্টার জানেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** অফ-হ্যান্ড বলতে পারবো না।

**Shri Asamanja De:** I say this with all responsibility, being the President of the Managing Committee of a College.

*এই ধরনের সার্কুলার স্কুল-কলেজে গিয়েছে। সুতরাং উনি কি ছাত্রছাত্রীদের স্বার্থে যাদের কাছ থেকে জোর করে এডুকেশন ইনস্টিটিউশন-এর হেডরা টাকা আদায় করে নিয়েছেন ঐ মঞ্জুরীকৃত অর্থ তাদের দেওয়া হলে এই ধরনের সার্কুলার তিনি প্রত্যাহার করবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** বিবেচনা করে দেখবো।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্য:** মন্ত্রিমহাশয় কি প্রত্যেক কলেজে এই সার্কুলার দেবেন যে সেন্ট্রাল গভর্নমেন্টকে আমরা জানিয়েছি সেখান থেকে টাকা এলে দেব? না হলে যে প্রিন্সিপালদের চাকরি থাকছে না।

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** প্রথমে সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের টাকা রিফিউজ করেছেন, আবার আমরা তাদের আর একবার টাকা দেওয়ার জন্য রিকোয়েস্ট করেছি।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** মুর্শিদাবাদের যে সমস্ত স্কুলের টাকা স্যাংসান করা হয়েছে, তা এখনো তারা পায় নি, এ খবর মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** আমার ধারণা এতদিনে সব টাকা বিলি হয়ে গেছে। ওরকম কোন খবর আমার কাছে নাই।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** এরকম কোন খবর আপনি জানেন কি যে, কোন কোন স্কুল দু'-বারও টাকা পেয়েছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** আমার তেমন সংবাদ জানা নাই।

**শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** জানলে পর সেই সব স্কুল সম্বন্ধে কি কোন ব্যবস্থা গ্রহণ করবেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** হ্যাঁ, স্টেপ—ব্যবস্থা নেব।

**শ্রীনিতাইপদ সরকার:** যাঁরা দু হাজার টাকার বেশী ড্যামেজ-এর পরিমাণ দাবি করেছিলেন, তাঁরা এখনো টাকা পান নাই একথা কি জানেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী:** টাকা যেরকম আমরা পেয়েছিলাম, সেই ভিত্তিতে তা বিলি করা হয়েছে। বেশী টাকা পেলে বেশী করে দেব।

### মাছের দাম

***৩৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) **শ্রীতিমিরবরণ ভাদুড়ী:** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বাজারে দিনের পর দিন মাছের দাম বাড়িতেছে; এবং

(খ) অবগত থাকিলে, (১) ইহার কারণ কি, এবং (২) এ বিষয়ে সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীসন্তোষকুমার রায়:** (ক) হ্যাঁ।

(খ) নিম্নলিখিত কারণে মাছের দাম বৃদ্ধি পাইয়াছে:—

(১) গত বর্ষায় বৃষ্টিপাতের পরিমাণ কম হওয়ায় রাজ্যে মাছের উৎপাদন খুবই কম হইয়াছে। বাংলাদেশ হইতে সেন্ট্রাল ফিসারীজ কর্পোরেশন মারফত যে পরিমাণ মৎস্য আমদানি করার কথা ছিল তাহা অপেক্ষা অনেক কম পরিমাণ মৎস্য আমদানি হইয়াছে।

(২) বিভাগীয় পরিকল্পনার মাধ্যমে রাজ্যের আভ্যন্তরীণ মৎস্যের উৎপাদন বৃদ্ধি করার চেষ্টা করা হইতেছে।

**মাছের অগ্নিমূল্য**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮।) **শ্রীনিতাইপদ সরকারঃ** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) সরকার কি অবগত আছেন যে, বর্তমানে পশ্চিমবঙ্গে বিভিন্ন বাজারে অগ্নিমূল্যে মৎস্য বিক্রয় হইতেছে; এবং

(খ) অবগত থাকিলে, ইহার প্রতিরোধের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** (ক) হ্যাঁ, ১৯৭২ সালের তুলনায় বর্তমান বৎসরে মাছের দাম বৃদ্ধি পাইয়াছে।

(খ) বিভাগীয় বিভিন্ন পরিকল্পনার মাধ্যমে রাজ্যের আভ্যন্তরীণ মৎস্যের উৎপাদন বৃদ্ধি করিবার চেষ্টা করা হইতেছে।

[1-10—1-20 p.m.]

**শ্রীতিমিরবরণ ভাদুড়ীঃ** বাংলাদেশের মাছ কম আসার কারণ কি? এবং এখনও কি বাংলাদেশ থেকে মাছ পশ্চিমবাংলায় আসছে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** ইতিপূর্বে প্রশ্নের উত্তরে বলেছি বাংলাদেশ থেকে মাছ কম আসছে। তার কারণ, বাংলাদেশ সরকারই বলতে পারেন। আর এখনও মাছ আসছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, মৎস্য উন্নয়নের জন্য আপনি একটা মাস্টার প্ল্যান কমিটি করেছিলেন কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** হ্যাঁ, কমিটি করা হয়েছিল।

**শ্রীনিতাইপদ সরকারঃ** এই কমিটি কি কোন রিপোর্ট দাখিল করেছেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** হ্যাঁ, ইন্টেরিম রিপোর্ট দাখিল করেছেন এবং সেটা আমাদের বিবেচনাধীন আছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** তাঁরা কি সুপারিশ করেছেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** সমস্ত বিষয়টা বিবেচনাধীন আছে। এখনই বলা সম্ভব নয়। তবে কয়েকটা সুপারিশ তাঁরা করেছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় বলেছেন বৃষ্টিপাত না হওয়ার কারণে বাজারে মাছ আসছে কম করে, কম উৎপাদনের জন্য। আমি মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে, এন-কোয়ারী কমিটি হয়েছিল তারা কি একথা বলেছেন, বৃষ্টি কম হলে এবং খরা দেখা দিলে মাছের উৎপাদন কম হবে এবং বৃষ্টির সংগে মাছের উৎপাদন কম-বৃদ্ধির কি সম্পর্ক আছে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** প্রথমত, এই সম্পর্কে কোন অনুসন্ধান কমিটি আমরা করি নি। মৎস্য উন্নয়ন সম্পর্কে একটা কমিটি করেছি। তার একটা রিপোর্ট আমাদের কাছে এসেছে। আর মাননীয় অধ্যক্ষ মহাশয়, বৃষ্টি কম হলে নদী-নালায় জল না থাকলে মাছের উৎপাদন কম হয়, এতো প্রত্যেক বাঙালী জানে। এটা আবার নূতন করে কেন মাননীয় সদস্য রাখলেন তা তো বুঝতে পারলাম না।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন ওই বিভাগে যিনি অ্যাডভাইসার ছিলেন সদ্য যিনি চাকরি থেকে বরখাস্ত হয়েছেন সেই ডাঃ কে সি সাহার অপদার্থতাই আজকে এই মাছের সংকটের জন্য দায়ী কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** তিনি চাকরি থেকে বরখাস্ত হন নি। তাঁর অবসর নেওয়ার সময় হয়েছিল তিনি অবসর নিয়েছেন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয়, ডাঃ কে সি সাহার অপদার্থতাই পশ্চিমবঙ্গে মাছের উৎপাদন কম হওয়ার কারণ। কারণ তিনি যে কটি পরিকল্পনা করেছিলেন প্রত্যেকটা ফেল করেছে এটা কি ঠিক?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** স্যার, এটা তো ম্যাটার অফ ওপিনিয়ন।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মন্ত্রিমহাশয়ের স্মরণে আছে কিনা আমার জানা নেই, তিনি বিগত বিধানসভায় আমার একটি প্রশ্নের উত্তরে বলেছিলেন বাংলাদেশ থেকে প্রচুর পরিমাণে মাছ আসছে এবং আমরাও নাকি খেতে পাবো। আমাদের এখানে যে মাছ আসছে তা বেশি না এসে কম আসার কারণ কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** প্রচুর পরিমাণে মাছ আসছে আমার এই ধারনা হয়েছিল ভারত সরকার —বাংলাদেশ সরকার চুক্তি অনুযায়ী এবং ৯ কোটি টাকার মাছ আমদানির কথা হয়েছিল আপনারা জানেন, মাছ আমদানির ব্যাপার ভারত সরকার এবং ভারত সরকারের পরিচালনায় সেন্ট্রাল ফিশারিজ কর্পোরেশন-এর মাধ্যমে আসছে। আমি অনুসন্ধান করে দেখেছি, বাংলাদেশে যে সমস্ত প্রতিনিধি স্থানীয় মৎস্য রপ্তানী ব্যবসায়ী আছেন এবং বাংলাদেশ সরকারের ফিশারিজ ডিপার্টমেন্ট-এর অফিসারদের সঙ্গে কথা বলে আমার এই ধারনা হয়েছে, বাংলাদেশের মৎস্যজীবীদের মধ্যে অনেক স্বাধীনতা আন্দোলনের সময় সেখান থেকে ছেড়ে চলে এসেছিল এবং তাদের জাল এবং নৌকা নষ্ট হয়ে গিয়েছে এবং তারা নূতন করে জাল-নৌকা করতে পারে নি। সুতরাং যে পরিমাণ মাছ হবে বলে বাংলাদেশ সরকার আশা করেছিলেন তা হয় নি।

**শ্রীশীশ মহম্মদঃ** মন্ত্রিমহাশয় বলেছেন যে, এবার বৃষ্টি না হবার জন্য মাছ উৎপাদন কম হয়েছে, মাছ কমে গেছে। মাছের উৎপাদনের সঙ্গে মৎস্যজীবীদের জীবন অঙ্গাঙ্গিভাবে জড়িত এটা কি মন্ত্রিমহাশয় স্বীকার করেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** নিশ্চয় স্বীকার করি।

**শ্রীশীশ মহম্মদঃ** মৎস্যজীবীদের অবস্থা শোচনীয় হয়ে পড়েছে বলে মাছের উৎপাদন কমে গেছে এটা কি তিনি স্বীকার করেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** নিশ্চয়ই।

**শ্রীশীশ মহম্মদঃ** তাদের সাহায্যের সম্বন্ধে আপনি কিছু চিন্তা করেছেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পশ্চিমবঙ্গের দুর্গত মানুষের সাহায্যের জন্য যে পরিমাণ অর্থ আছে মৎস্যজীবীরাও তার মধ্যে অন্তর্ভুক্ত। এ ছাড়াও মৎস্যজীবীদের বিশেষ সাহায্য দেবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জিঃ** বাজারে মাছের যে স্কেয়ারসিটি দেখা যাচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে তাতে ভেড়ীর মালিকদের হাত আছে এবং সেই ভেড়ীগুলিকে সরকারী আওতায় আনবেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** সেটা আমরা বিবেচনা করছি। এখনও এই ভেড়ীগুলিকে সরকারী আওতায় আনা হবে কিনা তা স্থির হয় নি।

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, পুকুর সংস্কার করে মৎস্য চাষ বৃদ্ধির পরিকল্পনা আছে কিনা—যদি থেকে থাকে, তা হলে কোন্ কোন্ পুকুর বা কি ধরনের পুকুর এর আওতায় আনা হয়েছে সেটা বলবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** এইরকম পরিকল্পনা সরকারের আছে। তবে এখনই অফ-হ্যান্ড আমার পক্ষে বলা সম্ভব নয় যে, কোন্ কোন্ পুকুর কি কি ধরনের পুকুর আনা হয়েছে।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন এবং বলছেন—অর্থাৎ মাছের কথা যখনই উঠে তখন এই বলে আমাদের আশ্বাস দেওয়া হয় যে, বাংলাদেশ থেকে প্রচুর পরিমাণে মাছ আসছে। অথচ তারা সরবরাহ করতে পারছে না। তা হলে কি আমরা ঐ সদ্যস্বাধীনতাপ্রাপ্ত বাংলাদেশের উপর নির্ভর করে বসে থাকবো—মন্ত্রিমহাশয় কি এই প্রতিশ্রুতি আমাদের দিয়ে যাবেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** আমি একবারও বলি নি যে, পশ্চিমবঙ্গের মানুষ কেবলমাত্র বাংলাদেশের রপ্তানির উপর নির্ভর করে থাকবে। আমাদের যে পরিকল্পনা আছে, মাননীয় সদস্যদের ভালভাবেই জানা আছে এবং বাজেট বইটিও তাঁদের হাতে আছে, সেখানে কি পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে সেটা নিশ্চয় দেখবেন। সেই টাকায় মাছের উৎপাদন এবং তার মূল্য নিয়ন্ত্রণ, যাতে ন্যায্যমূল্যে সরবরাহ হয়, এগুলিই দেখার দায়িত্ব আমার দপ্তরের। সে দিক থেকে বিন্দুমাত্র ত্রুটি হবে না।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, বাংলাদেশ থেকে যে পরিমাণ মাছ আসছে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া ন্যায্যদামে সামান্য পরিমাণ বাজারে দিচ্ছে, বাকি সাব-স্ট্যান্ডার্ড বলে পাইকারদের কাছে বিক্রি করছে যার জন্য বাজারে অভাব ঘটছে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া মাছ আমদানি করে না। সেন্ট্রাল ফিসারিজ কর্পোরেশন মাছ আমদানি করছে। যে তথ্য মাননীয় সদস্য রেখেছেন আমার এ সম্বন্ধে জানা নাই। সেন্ট্রাল ফিশারিজ কর্পোরেশন ভারত সরকারের সংস্থা, তারা বিভিন্ন স্টলে মাছ বিক্রি করার ব্যবস্থা করেন। মাননীয় সদস্য যা বললেন সে সম্বন্ধে আমি অনুসন্ধান করে নিশ্চয় ব্যবস্থা নেবো।

[1-20—1-30 p.m.]

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় অবগত আছেন কিনা যে, মৎস্য চাষ বৃদ্ধির জন্য সরকারী নিয়ন্ত্রণাধীনে যে বাঁধগুলি আছে সেখানে প্রত্যেক বছর লোকসান হচ্ছে, লাভ হয় নি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** হ্যাঁ, সম্পূর্ণ অবগত আছি।

**শ্রীশরৎচন্দ্র দাসঃ** প্রত্যেক বছর এই যে লোকসান হচ্ছে, এটার কারণ কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** এ সম্বন্ধে অনুসন্ধান করে দেখা হচ্ছে।

**শ্রীপ্রবোধকুমার সিংহঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, গত বছর নদী-নালায় প্রচুর জল না থাকায় মৎস্য চাষের উৎপাদন কম হয়েছে। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই, এই বড় বড় নদীগুলিতে প্রতি বছর যে ডিম অবৈজ্ঞানিক প্রথায় ধরা হচ্ছে, মৎস্যচাষ কম হওয়ার এটা একটা অন্যতম কারণ, এটা কি আপনি জানেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** আপনারা জানেন যে, মশারীর জাল দিয়ে মাছ ধরা হচ্ছে এবং ব্রিডিং টাইমে যে সময় মাছ ধরা উচিত নয়, সেই সময় মাছ ধরা হচ্ছে বলেই আমাদের এই পশ্চিমবাংলায় মাছের উৎপাদন কমে গেছে।

**শ্রীপ্রবোধকুমার সিংহঃ** এর প্রতিকারের জন্য সরকারের পক্ষ থেকে কোন নিয়ন্ত্রণ ব্যবস্থা করা হয়েছে কিনা—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গ্রামাঞ্চলে থাকি। আমি জানি এই যে, নদী-নালাগুলি থেকে যে ডিম ধরা হয় সেটা ১০০-২০০ মাইল দূরে নিয়ে যাওয়া হয় এবং এই ডিম হাঁড়িতে করে নিয়ে যাবার জন্য অনেক ডিম নষ্ট হয়ে যায়। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ

করছি অন্তত একটা পরীক্ষামূলক চেষ্টা সরকারের তরফ থেকে চালানো হোক যে, এক বছর পর পর এই নদী থেকে ডিম তোলার ব্যবস্থা করা যায় কিনা এবং এটা যদি করা যায়, তা হলে আমার মনে হয়, অনেক বেশী মাছের উৎপাদন হবে এবং মৎস্যজীবীদের যে সমস্যা দেখা দিয়েছে সেটাও দূরীভূত হবে—এটা কি আপনি বিবেচনা করে দেখবেন?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় সদস্যের এই অভিমত আমি বিশেষজ্ঞদের সঙ্গে পরামর্শ করে এটা কার্যকর করা যায় কিনা দেখবো।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন পশ্চিমবঙ্গবাসীদের অধিক পরিমাণে মৎস্য খাওয়ানোর উদ্দেশ্যে গভীর সমুদ্রে মৎস্য ধরার পরিকল্পনা করা হয়েছিল, এই গভীর সমুদ্রে মৎস্য ধরার পরিকল্পনা এখন কত গভীরের মধ্যে আছে সেটা জানাবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যদের প্রত্যেকেরই জানা আছে যে, গভীর সমুদ্রে মাছ ধরার পরিকল্পনা এর আগে পশ্চিমবঙ্গে করা হয়েছিল, তা ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। সেটা যে কারণে ব্যর্থ হয়েছে তা এখন আবার দূর করবার ব্যবস্থা হচ্ছে এবং আমরা এখন আবার নতুন করে একটা পরিকল্পনা এ বিষয়ে নিয়েছি এবং কেন্দ্রীয় সরকার কিছুটা অনুমোদনও দিয়েছেন। আমাদের মাছ ধরার যে ট্রলারগুলি আছে সেগুলি কলকাতা বন্দরে আসতে অনেক সময় লাগত এবং জোয়ার-ভাঁটার কারণও আছে, যার ফলে অনেক সময় জাহাজ ঢুকতে দেরি হয়ে যেত। সেই জন্য রায়চকে নতুন মাছের বন্দর তৈরি করবার পরিকল্পনা নেওয়া হয়েছে এবং অর্থও মঞ্জুরী হয়েছে এবং পোর্ট কমিশনারর্সকে এই কাজ করবার দায়িত্ব দেওয়া হয়েছে।

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, মালদহ জেলার অনেক নদী-নালাতে, খাল-বিলে জলের ব্যবস্থা না করতে পারার ফলে সেখানে মৎস্যজীবীরা এবার মাছের চাষ করতে পারে নি, অথচ গত বছর সরকার তাদের কাছ থেকে জলকর বাবত সম্পূর্ণ টাকা আদায় করে নিয়েছেন। জল না থাকায় তারা মাছের চাষ করতে পারে নি, কাজেই তাদের কাছ থেকে যে জলকরের টাকা আদায় করা হয়েছিল সেটা প্রত্যর্পণের কোন সিদ্ধান্ত এই সরকার গ্রহণ করেছেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজেও জানেন, আপনিও এই বিষয়টি সম্বন্ধে আমাকে জানিয়েছেন—আমরা জলকর আদায় করার দপ্তরের সঙ্গে যোগাযোগ করছি যাতে এই সম্পর্কে একটা ব্যবস্থা গ্রহণ করা যায়।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি, পশ্চিমবঙ্গে এখন যে মৎস্যের সংকট আছে তা অনেকটা পরিমাণে কৃত্রিম এবং যে কজন রাঘব-বোয়াল মাছের আড়তদার আছে ত্যরাই এই কৃত্রিম অভাব সৃষ্টি করছে। এই রাঘব-বোয়ালদের চক্রান্ত ভাঙার জন্য সমবায়ের মাধ্যমে মাছ বিক্রি করবার একটা পরিকল্পনা নেওয়া হয়েছিল, সেই পরিকল্পনা এখন কি অবস্থায় আছে এবং সে বিষয়ে সরকার কি ব্যবস্থা অবলম্বন করছেন সেটা জানাবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা জানেন যে, এই সরকার এইসব রাঘব-বোয়ালদের বিন্দুমাত্র ভয় করে না এবং আমরা এই রাঘব-বোয়ালদের চক্রান্ত ভাঙবার চেষ্টা করছি এবং আমরা যে পরিকল্পনা নিয়েছি সেটা আপনারা খুব শীঘ্রই বুঝতে পারবেন। আমাদের চেষ্টার কোন ত্রুটি নেই। সমবায়ের মাধ্যমে মাছের উৎপাদন এবং বণ্টনের বিষয় ইত্যাদি নিয়ে আমাদের দপ্তর এখন বিচার-বিবেচনা করছেন।

## মাদ্রাসায় শিক্ষা সংস্কার

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে নিউ স্কীম ও ওল্ড স্কীম মাদ্রাসার সংখ্যা কত;

(খ) ঐ সমস্ত মাদ্রাসায় যে শিক্ষাক্রম চালু আছে তাহা সংস্কার করার কোন পরিকল্পনা আছে কি না; এবং

(গ) জুনিয়ার ও হাই মাদ্রাসার শিক্ষকদের বেতনের হার কিরূপ?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** (ক)

| | | |
|---|---|---|
| (১) নিউ স্কীম | ... ... | ১৮১ |
| (২) ওল্ড স্কীম | ... ... | ৬৭ |
| | মোট ... | ২৪৮ |

(খ) উপস্থিত কোন নির্দিষ্ট পরিকল্পনা গ্রহণ করা হয় নাই।

(গ) ১৯৭০ সালের ১লা এপ্রিল হইতে বেসরকারী মাধ্যমিক বিদ্যালয়গুলির জন্য যে বেতনের হার চালু করা হইয়াছে ঠিক সেই বেতনের হার জুনিয়ার ও হাই মাদ্রাসার শিক্ষকগণও পাইয়া থাকেন। যথাঃ—

**হাই মাদ্রাসা**

প্রধান শিক্ষকঃ টাকা ৫৪০—২৫—৫০০—৩০—৭৪০—৪০—৯০০।

সহকারী প্রধান শিক্ষকঃ টাকা ৩৫০—২০—৪৫০—২৫—৬০০।

**জুনিয়ার মাদ্রাসা**

প্রধান শিক্ষকঃ টাকা ২৬৫—৭—৩০০—৮—৪২০—১০—৪৫০।

**হাই মাদ্রাসা**

সহকারী শিক্ষক (এম এ/এম এস সি এবং বি এ/বি এস সি অনার্স)ঃ টাকা ৩২০—১০—৪২০—১৫—৬০০।

**হাই ও জুনিয়ার মাদ্রাসা**

(ক) গ্র্যাজুয়েট শিক্ষকঃ টাকা ২৬৫—৭—৩০০—৮—৪২০—১০—৪৫০।

(খ) ক্লাসিক্যাল ও আন্ডার-গ্র্যাজুয়েট শিক্ষকঃ টাকা ২২০—৫—৩৫০।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই মাদ্রাসাগুলি কোন বোর্ড দ্বারা পরিচালিত হয় কিনা এবং যে বোর্ড দ্বারা পরিচালিত হয় সেই বোর্ড সরকারের তত্ত্বাবধানে আছে কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** এটা পরিচালনার জন্য একটি বোর্ড আছে। তবে সেই বোর্ড পুনর্গঠনের জন্য ব্যবস্থা অবলম্বন করা হয়েছে এবং এ বিষয়ে সিদ্ধান্ত গৃহীত হয়েছে। খালি নাম নির্বাচন করে সদস্য ভর্তি করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** কিছুদিন পূর্বে মাদ্রাসার লোকেরা যে আন্দোলন করেছিলেন শিক্ষা সংস্কারের দাবিতে, সেই আন্দোলন কি সরকার মেনে নিয়েছেন এবং যদি মেনে নিয়ে থাকেন, তা হলে সেই দাবিগুলিকে কার্যকর করার জন্য সরকার কি ব্যবস্থা অবলম্বন করেছেন, সেটা জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** তাদের অনেকগুলি দাবি ছিল। তার মধ্যে মাদ্রাসা শিক্ষা সংস্কার একটি প্রধান দাবি এবং আমরা সেটা মেনে নিয়ে বলেছি, মাদ্রাসা বোর্ড গঠিত হয়েছে এবং ওরা বিবেচনা করবে কিভাবে মাদ্রাসা শিক্ষা সংস্কার করা যায়, উন্নতি করা যায় ইত্যাদি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন যে, জুনিয়র ও হাই মাদ্রাসার শিক্ষকগণকে বিদ্যালয়ের হারে বেতন দিচ্ছেন ভাল কথা। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, যারা বি এ পাশ তাঁদের বেতনের স্ট্যান্ডার্ড যাঁরা এম এ পাশ তাঁদের বেতনের স্ট্যান্ডার্ডের সমান কিনা—সেটা মন্ত্রিমহাশয় বলতে পারবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** বোধ হয় না।

**ডাঃ এ এম ও গণিঃ** এই মাদ্রাসা শিক্ষা সংস্কারের জন্য যুক্তফ্রন্ট সরকারের সময়ে শ্রীএমাজুদ্দিন সাহেবের প্রেসিডেন্টশিপে একটা কমিটি তৈরি হয়েছিল। তাঁরা অত্যন্ত চিন্তা করে একটা তদন্ত রিপোর্ট দাখিল করেছিলেন, সেটা কি আপনার জানা আছে, আপনি কি সেটা দেখেছেন এবং সেই রিপোর্ট কি আপনি খোঁজ করে দেখবেন?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** অনুসন্ধান করে দেখা হবে।

**ডাঃ এ এম ও গণিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও একজন ঐ রিপোর্টের সিগনেটরি ছিলাম, সেই জন্য এটা মন্ত্রিমহাশয়ের দৃষ্টিতে আনতে চাচ্ছি। এটা যাতে তিনি খোঁজ করে দেখেন সেইজন্যই এটা বললাম।

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** এটা খোঁজ নিয়ে দেখা হবে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন এই পশ্চিমবঙ্গ বিধানসভার বেশকিছু সংখ্যক সদস্য তাঁরা এই বোর্ড সংস্কার করে এটাকে একটা স্বয়ংসম্পূর্ণ বোর্ডে পরিণত করবার জন্য শীঘ্র আইন আনার কোন আবেদন আপনার কাছে জানিয়েছিলেন কিনা, এবং যদি জানিয়ে থাকেন, তা হলে তার কি ব্যবস্থা আপনি করছেন সেটা জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** আমরা মাদ্রাসা বোর্ড রি-অর্গানাইজ করবার ব্যবস্থা করেছি এবং সেটা ক্যাবিনেটের ডিসিসনে হয়েছে, আইন করা হবে না।

**শ্রীপ্রবোধকুমার সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, ইতিপূর্বে জুনিয়র হাই মাদ্রাসার শিক্ষকরা আমাদের মাধ্যমিক শিক্ষকদের মত বেতন পাচ্ছেন। কিন্তু ওল্ড স্কীমের সিনিয়র মাদ্রাসার শিক্ষকরা ঐ সমান হারে বেতন পাবেন কিনা, সেটা মন্ত্রিমহাশয় জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** জুনিয়র মাদ্রাসা তাঁরা এটা পাবেন, ওল্ড স্কীমে কিনা সেটা আমি বলতে পারবো না। আমি দুঃখিত যে, মাদ্রাসা শিক্ষা সম্বন্ধে আমার নিজের কোন আইডিয়া নেই।

**শ্রীললিত গায়েনঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি ছাত্রদের জন্য যেমন স্কুল আছে তেমনি ছাত্রীদের জন্যও কি অনুরূপ কোন স্কুল আছে?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** আছে।

**শ্রীললিত গায়েনঃ** আমরা জানি হুগলিতে একটা মাদ্রাসা স্কুল আছে, বর্ধমানেও আছে। ভবিষ্যতে পশ্চিমবাংলার বিভিন্ন স্থানে এইরকম স্কুল করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, জানাবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় বন্দ্যোপাধ্যায়ঃ** নতুন বোর্ড সমস্ত ব্যাপারটি তাঁরা বিবেচনা করে দেখবেন।

[1-30—1-40 p.m.]

**শ্রীরবীন্দ্রনাথ ঘোষঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যেসব গ্রামে জুনিয়র মাদ্রাসা আছে, যেখানে গরিব ছেলেরা পড়াশুনা করে, তারা শহরের স্কুলের সুযোগ-সুবিধা পায় না, সেজন্য এগুলিকে সিনিয়ার মাদ্রা তে পরিণত করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** সমস্ত ব্যাপারটা নূতন বোর্ড বিবেচনা করে দেখবেন।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন একজন এম এ টাইটেলের বেতন এবং একজন এম এম-এর বেতন—এই দুটি বেতনের মধ্যে একটা বৈষম্য আছে। এই বৈষম্য দূর করে একজন এম এ টাইটেল-এর শিক্ষকের সম স্কেল-এ যাতে একজন এম এম শিক্ষক বেতন পান সেটা দেখবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** এই সম্পর্কে কোন অ্যাসুরেন্স দিতে প্যরছি না।

**শ্রীআলি আনসারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, জেলাভিত্তিক কোন কোটা আছে কিনা?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** হ্যাঁ, এবারে কোটা দেওয়া হচ্ছে।

**শ্রীসামসুল আলম খানঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, এই বোর্ড কি সরকারী নির্দেশে তৈরি হয়েছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** বোর্ড এখনও চালু হয় নি, চালু হলে নিশ্চয়ই বলবো।

### উদ্বাস্তুদের কর্মসংস্থান

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রীনিতাইপদ সরকারঃ** উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিভিন্ন জেলায় উদ্বাস্তু অধ্যুষিত ক্যাম্প-কলোনীগুলিতে উদ্বাস্তুদের কর্মসংস্থানের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কি কি পরিকল্পনা আছে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** (ক) হ্যাঁ, শিল্পাঞ্চলের কাছাকাছি উদ্বাস্তু অধ্যুষিত এলাকায় এবং উদ্বাস্তু কলোনীগুলির আশেপাশে মাঝারি ও ক্ষুদ্রশিল্পের মাধ্যমে উদ্বাস্তুদের কর্মসংস্থানের পরিকল্পনা করা হয়েছে।

(খ) (১) শিলিগুড়ি-জলপাইগুড়ি এলাকায় ২৫,০০০ স্পিন্ডলের এক সুতা কল;

(২) মালদহ, পশ্চিম দিনাজপুর ও কোচবিহার জেলায় তিনটি কাপড় তৈরির কারখানা (টেক্সটাইল প্রসেসিং-কাম-ফিনিশিং প্ল্যান্টস);

(৩) উত্তর ২৪-পরগনা, হাওড়া, হুগলী, বর্ধমান, বীরভূম, নদীয়া ও মুর্শিদাবাদ জেলায় রঞ্জন, শুভ্রায়ন ও মুদ্রণ (ডাইং, ব্লীচিং এবং প্রিন্টিং)-এর সুবিধাযুক্ত আধুনিক ধরনের সাতটি কাপড় তৈরির কারখানা (প্রসেসিং-কাম-ফিনিশিং প্ল্যান্টস);

(৪) ঘন বন সমৃদ্ধ কোন জেলায় একটি কণা-ফলকের কারখানা (পার্টিকলস বোর্ড মিলস);

(৫) মুর্শিদাবাদ, নদীয়া, ২৪-পরগনা, পশ্চিম দিনাজপুর ও কোচবিহার জেলায় একটি করে পাটকাঠি ফলকের কারখানা (জুট-স্টিক বোর্ড মিল);

(৬) উদ্বাস্তুগণের ঘনবসতিপূর্ণ এলাকায় সাতটি শিল্পনগরী (ইন্ডাস্ট্রিয়েল এস্টেটস);

(৭) বিভিন্ন জেলায় গ্রামীণ শিল্পোদ্যোগ;

প্রভৃতি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় আপনি 'খ' প্রশ্নের উত্তর যে সাতটি শিল্প উপ-নগরীর কথা বললেন, সেই সাতটি শিল্প উপনগরী কোথায় কোথায় হবে সেটা জানাবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** ইন্ডাস্ট্রিয়েল এস্টেটস স্থাপনের কথা যেটা হচ্ছে—ট্যাংরা, পঞ্চানন-তলা, বাঁশদ্রোনী, চাকদা, বার্নপুর, মধ্যমগ্রাম এবং ভদ্রেশ্বর।

**শ্রীনিতাইপদ সরকারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন ধুবুলিয়ার কুপার্স ক্যাম্প-এর অন্তর্ভুক্ত করা হবে কিনা?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** এই কয়টা জায়গায় পরিকল্পনা গ্রহণ করা হচ্ছে।

**নিতাইপদ সরকারঃ** রিফিউজি রিভিউ কমিটি, যেটা স্বর্গত এন সি চ্যাটার্জী মহাশয়ের চেয়ারম্যানশিপে গঠিত হয়েছিল, তাঁরা বিভিন্ন ক্যাম্প এবং কলোনিতে কারখানা গড়ার জন্য যে পরিকল্পনা দিয়েছিলেন সেই পরিকল্পনা অনুযায়ী কি প্রকল্প গ্রহণ করা হয়েছে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** কমিটি অন রিফিউজি এই সম্পর্কে বলেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদস্যরা জানেন আমরা সমস্ত বিষয় নিয়ে একটা মাস্টার প্ল্যান করেছি। তার অনেকগুলো বিষয় কমিটি অব রিফিউজির সাজেসনের উপর ভিত্তি করে করা হয়েছে।

**শ্রীনিতাইপদ সরকারঃ** আমাদের ভারত সরকার কর্তৃক পরিচালিত আর আই সি-র যে কারখানাগুলো আছে, সেই কারখানাগুলোতে অধিক কর্ম সংস্থানের ব্যবস্থা করবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** আর আই সি-র কারখানাগুলোতে অধিক কর্মসংস্থানের চেষ্টা করার দায়িত্ব অবশ্য আমাদের হাতে নেই, সেটা কেন্দ্রীয় সরকারের হাতে। তা ছাড়া মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, আর আই সি-র অবস্থা কি চলছে, তাতে ওটা টিকে থাকা মুশকিল। সেখানে অধিক কর্মসংস্থানের ব্যবস্থা কি করে হবে সেটা বলতে পারছি না।

**শ্রীগোবিন্দ চ্যাটার্জীঃ** মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে জানাবেন কি, যেসমস্ত পরিকল্পনা নেওয়া হয়েছে, সেইগুলোর কাজ কবে নাগাত শুরু করা হবে?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** কবে শুরু করা যাবে? অর্থ মঞ্জুর হলে হবে এবং ইতিমধ্যে ভারত সরকারের তরফ থেকে ইন্ডাস্ট্রিয়াল স্টেট বিষয়ে আলাপ-আলোচনা রাজ্যসরকারের স্মল স্কেল অ্যান্ড কটেজ ইন্ডাস্ট্রি বিভাগের সঙ্গে চলছে এবং যখন ভারত সরকার টাকা মঞ্জুর করবেন তখন এইসমস্ত স্কিম চালু করতে পারবো।

**শ্রীরবীন্দ্রনাথ ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় জানাবেন কি, হাওড়া জেলার বাস্তুহারাদের জন্য কোন পরিকল্পনা গ্রহণ করবেন কি?

**শ্রীসন্তোষকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে কয়টি নাম আমি বললাম সেই কয়টি ছাড়া বর্তমানে আর অন্যান্য কোন জায়গায় করা যাবে না। অবশ্য ক্ষুদ্র গ্রামীণ শিল্পের জন্য কয়েকটি স্থান নির্ধারিত হয়েছে। এর মধ্যে যেগুলো পড়েছে, সেইগুলো ধরা হয় নি এবং সেই জায়গাগুলো বেছে নেবার জন্য উদ্বাস্তু এলাকায় রিফিউজির পার্সেন্টেজ কত এই অনুযায়ী গ্রামীণ শিল্পের জন্য ধরা হয়েছে। যেমন নদীয়া, মুর্শিদাবাদ, পশ্চিম দিনাজপুর, মালদহ, কোচবিহার, জলপাইগুড়ি।

**যাত্রীবাহী বাস ও ট্যাক্সি**

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭১৭।) **শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাসে ও ট্যাক্সিতে অতিরিক্ত যাত্রী পরিবহণের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য সরকারী নির্দেশ জারী করা হইয়াছে;

(খ) সত্য হইলে, পশ্চিমবঙ্গে যাত্রীবাহী বাস ও ট্যাক্সির বর্তমান সংখ্যা কত; এবং

(গ) পশ্চিমবঙ্গের জনসংখ্যার অনুপাতে কত ট্যাক্সি ও বাসের প্রয়োজন এ বিষয়ে কোন তথ্য আছে কি না এবং থাকিলে, তাহা কি?

**Shri Gyan Singh Sohanpal:** (a) Yes. Necessary instructions have been issued to all concerned to eradicate travelling of passengers on roof tops of buses. No such instruction has been issued in respect of taxis.

(b) Up to 31st March, 1972—

Buses 8,630;

Taxis 7,833.

(c) No population-based survey of needs in West Bengal has been undertaken.

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে যাত্রীরা বাসের ছাদের উপর চড়ে কেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** অনেকগুলো কারণ থাকতে পারে। ওয়ান অব দেম তাদের বাসের মধ্যে জায়গা থাকে না বলে তারা বাসের ছাদের উপর চড়ে।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই অবগত আছেন যে, বাসের সংখ্যা কম বলে ছাদের উপর যাত্রীরা চাপেন? এই সমস্যার সমাধানের জন্য তিনি কি ড্রাইভার এবং কন্ডাকটারদের জেলে পুরে এই সমস্যার সমাধান করবেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** না।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মন্ত্রিমহাশয় জানেন কি যে, পশ্চিমবঙ্গে যাত্রীদের সবচেয়ে বড় সমস্যা হচ্ছে পরিবহণ সমস্যা। ভারতবর্ষের আর কোথাও এই সমস্যা নেই, এটা অত্যন্ত দুরূহ সমস্যা। এই জনসংখ্যা অনুযায়ী কতখানি প্রয়োজন, সেই সার্ভে আপনারা কেন করছেন না?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** সেটা বলতে পারবো না।

[1-40—1-50 p.m.]

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মন্ত্রিমহাশয় কি জানাবেন যে, এইভাবে যাত্রীরা যাওয়া সত্বেও বাসে অতিরিক্ত যাত্রী বহন করা হচ্ছে, তা সেখানে যাত্রীদের অসুবিধার জন্য আইন আনা যাচ্ছে না, না আইন আনতে সরকার যথাযথ ব্যবস্থা করতে পারছে না, কোন্‌টি সত্য?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** আমি তো বলেছি দুটো কারণই আছে।

**শ্রীপংকজকুমার ব্যানার্জীঃ** রাষ্ট্রীয় পরিবহণ 'এল' মার্কা কিছু বাস রাস্তায় ছেড়েছে এবং অন্য বাসের চেয়ে তাতে ভাড়াও বেশী, তা হলে এগুলির বিশেষত্ব কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, বিভিন্ন রিজিওনাল ট্রান্সপোর্ট অর্থারিটি লোকসংখ্যা অনুপাতে বাস বৃদ্ধি করবার যে পরিকল্পনা গ্রহণ করেছে সেখানে মালিকরা মামলা করে সেই সমস্ত বন্ধ করে দেবার জন্য। তাই আমি জানতে চাইছি যে, আপনি মোটর ভেহিকলস অ্যাক্টকে নতুন করে তৈরি করবার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**Shri Gyan Singh Sohanpal:** I have no jurisdiction over the High Court.

**শ্রীআলী আনসারঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি, যে বাস মালিকদের একটা আলাদা রাজত্ব চলছে?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** আমার জানা নেই, আপনি যদি জেনে থাকেন জানাবেন।

**শ্রীআলী আনসারঃ** এই বাস পরিচালনার দায়িত্ব সরকার নেবেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** আগে আপনি জানিয়ে দেবেন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** বহু রাস্তায় বাস দেওয়া সত্ত্বেও ঐ মালিকরা হাইকোর্টে ইনজাংসান করে রাস্তাগুলি বন্ধ রাখছে যাতে সেইসব রাস্তায় রুট স্যাংসন বন্ধ হয়। এখন এই জন্য ঐ মোটর ভেহিকলস অ্যাক্টের কোন পরিবর্তনের কথা আপনি চিন্তা করছেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** হাইকোর্টের পাওয়ার নিয়ে নেওয়ার বিষয়ে আমি কোন চিন্তা করি নি।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন বাস যাত্রীদের সংখ্যা এবং বাসের সংখ্যার তুলনামূলক বিচার করলে দেখা যাবে যেসংখ্যক বাসের প্রয়োজন তা নেই। তা হলে বাসের উপর অতিরিক্ত বহন না করবার জন্য যে সার্কুলার দিয়েছেন সেটা সরকার কিসের উপর চিন্তা করে দিয়েছেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** পপুলেশন বেড়েছে এটা আমি আগেই বলেছি এবং সেই জনাই আমরা আন-এমপ্লয়েড ইউথদের কো অপারেটিভ সোসাইটি করে পারমিট দেবার ব্যবস্থা হচ্ছে, লিবারেলী পারমিট দেওয়া হচ্ছে এবং এই জন্যই বলা হচ্ছে।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** বাস ওভার-লোডিং হয়ে যাচ্ছে, কারণ যে সংখ্যায় বাসের প্রয়োজন সেই সংখ্যায় বাস আমাদের নেই সেখানে বাস দেওয়ার ব্যবস্থা করব বলে সরকার একটা সার্কুলার দিয়ে বললেন যে, বাসে অতিরিক্ত যাত্রী বহন করা বেআইনী কাজ। এটা ঘোষণা করবার পিছনে যুক্তিটা কি বাস বেশী করে দেবেন তার জন্য, না যাত্রীসাধারণকে জেলে পুরে দিবেন তার জন্য?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** বাসের উপর লোক ট্রাভেল করুক এটা আমরা চাই না। কাজেই এটা আগে আমরা বন্ধ করতে চাই এবং সেই জন্যই বলা হয়েছে, যাত্রীদের প্রবলেম যেটা সেটার জন্য রুট বাড়াবার চেষ্টা করা হচ্ছে।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি যে, রাজ্যসরকার সিদ্ধান্ত নিয়ে পরিকল্পনা গ্রহণ করেছেন বাস এবং ট্যাক্সির পারমিট দেওয়ার জন্য, সেই সম্পর্কে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন যাতে ঐ বেকার যুবকরা তা পায়?

**শ্রীজ্ঞানসিংহ সোহনপালঃ** আমরা সবরকম হেলপ দিচ্ছি।

**শ্রীঅসমঞ্জ দেঃ** এই সমস্যা সমাধানের জন্য বাস বাড়ানোর উদ্দেশ্যে সরকার বেকার ছেলেদের লাইসেন্স দিতে যাচ্ছেন, অথচ ব্যাংক থেকে সাহায্যের অভাবে এই সংকট সৃষ্টি হচ্ছে, এটা কি জানেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** না।

**শ্রীশংকরদাস পাল**ঃ আর টি এ যেসব এলাকায় বাস রুট দিচ্ছে সেখানে চেসিসের অভাবে বেকার ছেলেরা বাস করতে পাচ্ছে না, এটা কি জানেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ এরকম কেস হলে আমায় জানাবেন।

**শ্রীপংকজ ব্যানার্জী**ঃ বেকার যুবকদের থেকে ২০—২৫ হাজার টাকা না দিলে পারমিট পাওয়া যাচ্ছে না। এ সম্বন্ধে কোন রিভিউ করবেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ আর টি এ ও এম এল এ-রা রয়েছে, তাঁরা দেখলে এটা আর হবে না।

**শ্রীরবীন্দ্রনাথ ঘোষ**ঃ বেকার ছেলেদের সরকার থেকে ট্যাক্সি বা বাস-এর লাইসেন্স দেবার ব্যবস্থা হবে কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ না।

**শ্রীমহম্মদ দেদার বক্স**ঃ যে বাসগুলি আছে সেগুলি টায়ার, টিউবের অভাবে চলছে না—এসব তিনি জানেন কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ আমার জানা নেই।

**Shri A. H. Besterwitch:** Will the Minister be kind enough to state that if employment is to be given to the unemployed, is he prepared to grant licences for auto-rickshaws?

**Shri Gyan Singh Sohanpal:** Not in Calcutta and Howrah.

**Shri A. H. Besterwitch:** If he cannot grant licences for Calcutta and Howrah, what is the reason for this?

**Shri Gyan Singh Sohanpal:** Because the roads are already over-congested.

**Shri A. H. Besterwitch:** You are allowing these rickshaws, handcarts, bullockcarts to ply in the road and still you cannot give licences to these unemployed so that they can have a chance to earn money.

**Shri Gyan Singh Sohanpal:** The problem is already there, and we do not want to increase the problem.

**শ্রীশচীনন্দন সাউ**ঃ আর টি এ-তে অনেক জেলায় এম এল এ নেই, এটা কি জানেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ এরকম কোন কমিটি নেই।

**শ্রীআবদুল বারি বিশ্বাস**ঃ আমি জানতে চাই যে, বেকার যেসমস্ত যুবকদের লাইসেন্স দেওয়া হয়েছে তাদের ব্যাংক থেকে লোন পাওয়ার ব্যাপারে পরিবহণ বিভাগ থেকে ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ আমরা অলরেডি করেছি।

**শ্রীআলি আনসার**ঃ বাস পরিচালনার ক্ষেত্রে পুলিশের কোন হাত আছে কিনা?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ সেটা বলা সম্ভব নয়।

[1-50—2-00 p.m.]

**শ্রীআনন্দগোপাল রায়**ঃ বীরভূম জেলায় আর টি এ-তে কোন এম এল না থাকার কারণ কি?

**Shri Gyan Singh Sohanpal:** So far as I know M.L.As'. are there in almost all the districts, I will have to check up whether Birbhum is an exception to this.

**শ্রীঅসমঞ্জ দেঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বলেছেন, এম এল এ-দের নিয়ে আর টি এ বোর্ড হয়েছে। বীরভূম জেলার জনৈক সদস্য বললেন, বীরভূম জেলার আর টি এ বোর্ডে কোন এম এল এ নেই। আমি নদীয়া জেলার এম এল এ হিসাবে দায়িত্ব নিয়ে বলতে চাই নদীয়া জেলার আর টি এ বোর্ডে কোন এম এল এ নেই। এর পিছনে কোন রহস্যজনক কারণ আছে কিনা বলবেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** আমি না দেখে বলতে পারব না।

**শ্রীপ্রবোধকুমার সিংহরায়ঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, প্রত্যেক জেলায় এম এল এ-রা আর টি এ-র বোর্ডে আছেন, আমাদের পশ্চিম দিনাজপুর জেলার কোন এম এল এ আর টি এ বোর্ডে নেই, এর কারণ জানাবেন কি এবং এই পশ্চিমবঙ্গে চেসিস বিলি করার ব্যাপারে সরকারের পূর্ণ নিয়ন্ত্রণ আছে কিনা?

**Shri Gyan Singh Sohanpal:** Government of West Bengal has no control over supply and distribution of chasis.

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** বাসের যে সংকট এই সংকটের জন্য কখনও মালিকপক্ষ বলছি, কখনও বলছি ব্যাংক টাকা দেয় না, এইসব সমস্যা ছাড়াও আর একটি সমস্যা আছে সেটা হচ্ছে বাস সংক্রান্ত যে সমস্ত জিনিসপত্র সেটা বাসের টায়ার থেকে শুরু করে চেসিস পর্যন্ত এই সমস্ত জিনিসের উপর পরিবহণ দপ্তরের কোন কর্তৃত্ব না থাকায় কোন জিনিস ন্যায্যমূল্যে বাজারে পাওয়া যায় না এবং সেগুলি নিয়ন্ত্রিত দরে সরবরাহ করবার কোন ব্যবস্থা নেই, কালোবাজারীরা তাদের কালো হাত এই ব্যাপারে সম্প্রসারিত করে রেখেছে, এ সম্বন্ধে মন্ত্রিমহাশয় জানেন কিনা এবং এই সম্বন্ধে কোন বাস্তব সমাধানের ব্যবস্থা করছেন কিনা সেটা জানাবেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** এ প্রশ্নই উঠে না।

**শ্রীপরেশচন্দ্র গোস্বামীঃ** আমরা বলতে চাই, যদি মাননীয় মন্ত্রিমহাশয় এই সরবরাহের ব্যবস্থা করতে না পারেন, তা হলে বাস আর চলবে না এবং যেগুলি পারমিট দেওয়া আছে সেগুলিও চলবে না সেটা কি মন্ত্রিমহাশয় জানেন?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** যাদের পার্মিট দেওয়া হয়েছে সে বাস নিশ্চয়ই বেরুবে।

**শ্রীপঙ্কজকুমার ব্যানার্জীঃ** বেলতলায় মোটর ভেহিকলসের যে অফিস আছে ওটা একটা দুর্নীতির আড্ডাখানা সেটা মাননীয় মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** করাপসান আমরা তো শুনেছি প্রত্যেক ক্ষেত্রে হচ্ছে।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে জানতে চাই যে, আর টি এ বোর্ড করেছেন সেই বোর্ডের মিটিং হয়েছে কি?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** অফ হ্যান্ড আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রীনারায়ণ ভট্টাচার্যঃ** উত্তরবঙ্গের পশ্চিম দিনাজপুর জেলায় অনেকগুলি বাস রুট দেওয়া হয়েছে বিভিন্ন প্রাইভেট পার্টিকে এবং তার মধ্যে জনৈক বিহারী আছেন, হি ইজ এ কিং অব ট্রান্সপোর্ট, জি কে সিং তাঁর নাম। সেখানে স্টেট ট্রান্সপোর্ট অ্যাপ্লিক্যান্ট ছিল, কিন্তু স্টেট ট্রান্সপোর্টকে ডিপ্রাইভ করে কো-অপারেটিভ সোসাইটিকে ডিপ্রাইভ করে আইন ভেঙ্গে প্রাইভেট কনসার্নকে দেওয়া হয়েছে এটা মন্ত্রিমহাশয় জানেন কি?

**শ্রীজ্ঞানসিংহ সোহনপালঃ** আমার জানা নেই, এনকোয়ারী করে দেখব।

**মিঃ স্পীকারঃ** স্টার্ড কোশ্চেন নং ৩৯৪ ইজ হেলডওভার।

**শ্রীশীশ মহম্মদঃ** মাননীয় স্পীকার মহাশয়, প্রায়ই দেখতে পাচ্ছি কোশ্চেন হেলডওভার হচ্ছে। কি ব্যাপার, আমরা কি এইসব প্রশ্নের উত্তর পাব না?

### গঙ্গার ভাঙ্গনের ফলে গৃহহারাদের পুনর্বাসন

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৭।) **শ্রীশীশ মহম্মদঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙ্গনের ফলে যাঁহারা গৃহহারা হইয়াছেন তাঁহাদের পুনর্বাসনের জন্য সরকার কোন ব্যবস্থা করিতেছেন কিনা এবং করিলে তাহা কি কি; এবং

(খ) উক্ত জেলায় ঐরূপ গৃহহারার সংখ্যা কত?

**Mr. Speaker:** You will have it on the next rotational day.

### বাস-পরিবহণ রাষ্ট্রায়ত্তকরণ

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৭।) **শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাস-পরিবহণ ব্যবসা রাষ্ট্রায়ত্ত করার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হাঁ' হয়, তবে কবে নাগাত প্রস্তাব কার্যকরী করা হবে?

**Shri Gyan Singh Sohanpal:** (a) No.

(b) Does not arise.

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, বাস পরিবহন ব্যবসা রাষ্ট্রায়ত্ত না করার কারণ কি—হোয়াট আর দি রিজনস, প্রাইভেট বাস ওনারদের সাহায্য করাই কি উদ্দেশ্য না অন্য কোনও উদ্দেশ্য আছে?

**Shri Gyan Singh Sohanpal:** For the present the Government have been consolidating already on the nationalised state carriage. Further nationalisation of State carriage service may be taken up by phases whenever the resources position improves

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মন্ত্রিমহাশয় নিশ্চয়ই জানেন, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে বাস ব্যবসা পুরোপুরি রাষ্ট্রীয়করণ করা হয়েছে জনসাধারণের স্বার্থে। আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলায় এই জিনিসকে পিছিয়ে দেবার পেছনে কি রহস্য আছে?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** যদি কিছু থাকে আমার তা জানা নেই।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মন্ত্রিমহাশয় বাসযাত্রীদের প্রতি করুণা দেখিয়ে বললেন বাসের ছাদে বসে লোকেরা যাচ্ছে, মেয়েছেলেরা বাসে উঠতে পারছে না, ভয়ানক অসুবিধা। এদিকে আবার দেখছি, বাস চালাবার ব্যাপারে হাইকোর্ট থেকে ইনজাংসন জারী করেছে। আমার প্রশ্ন হচ্ছে তা হলে আপনারা কি বাস চালাবেন না?

**শ্রীজ্ঞানসিং সোহনপালঃ** তারও রাস্তা আছে, কিন্তু সেটা এখানে বলা যাবে না।

**শ্রীজগদীশচন্দ্র দাসঃ** কাগজে দেখলাম পরিবহণ মন্ত্রিমহাশয় যাত্রী সাধারণের দুরবস্থা দেখেছেন এবং মাননীয় সদস্যোরাও বলছেন বাসের ছাদে বসে লোকেরা যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে, যে চাইবে তাকেই কি আপনারা বাসের পার্মিট দেবেন ঢালাওভাবে?

**শ্রীজ্ঞানসিং সোহনপাল**ঃ নোটিস চাই।

**শ্রীআবদ্ল বারি বিশ্বাস**ঃ মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন উত্তরবঙ্গে রাষ্ট্রীয় পরিবহণ ব্যবসা সম্প্রসারণের ফলে সেখানে আয় বেড়েছে এবং লাভজনক পরিস্থিতি হয়েছে। আমরাও যদি বাস ব্যবসা রাষ্ট্রীয়করণ করতে পারি, তা হলে বেকার সমস্যার সমাধান হবে। আমি এখন মন্ত্রিমহাশয়ের কাছ থেকে জানতে চাই, এই পরিস্থিতিতে বাস ব্যবসা রাষ্ট্রীয়করণ না করবার পেছনে কি এই মনোভাব রয়েছে যে কতগ্লি প্রাইভেট বাস-ওনারকে সাহায্য করা হবে?

**মিঃ স্পীকার**ঃ মিঃ বিশ্বাস, ডু নট ট্রাই টু কনভিন্স দি অনারেবল মিনিস্টার।

**শ্রীআবদ্ল বারি বিশ্বাস**ঃ আমাদের বাস ব্যবসা রাষ্ট্রীয়করণ হবে কিনা?

**মিঃ স্পীকার**ঃ দি রিপ্লাই ইজ অলরেডি দেয়ার।

## সরকারী বিদ্যালয়ে প্রাতঃকালীন বিভাগ

*৩৯৯। (অন্মোদিত প্রশ্ন নং *৬১১।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অন্গ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলায় সরকারী বিদ্যালয়ে প্রাতঃকালীন (প্রথম শ্রেণী হইতে পঞ্চম শ্রেণী পর্যন্ত) বিভাগ চাল্ আছে;

(খ) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার সরকারী বিদ্যালয়ে প্রাতঃকালীন বিভাগ চাল্ করার প্রস্তাব আছে,

(গ) সত্য হইলে, এই প্রস্তাব বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(ঘ) নিরক্ষরতা দূরীকরণে বাঁকুড়া জেলায় কি কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জী**ঃ (ক) পশ্চিমবঙ্গে নিম্নলিখিত জেলায় সরকারী বিদ্যালয়ে প্রাতঃকালীন (প্রথম শ্রেণী হইতে পঞ্চম শ্রেণী পর্যন্ত) বিভাগ চাল্ আছেঃ

হ্গলি জেলায় ৩টি—

(১) হ্গলী কলেজিয়েট স্কুল,

(২) হ্গলি ব্রাঞ্চ স্কুল; এবং

(৩) উত্তরপাড়া গভর্নমেন্ট স্কুল।

কলিকাতায় ৫টি—

(১) হেয়ার স্কুল;

(২) হিন্দ্ স্কুল;

(৩) বালীগঞ্জ গভর্নমেন্ট স্কুল;

(৪) বেথ্ন কলেজিয়েট স্কুল; এবং

(৫) ইনস্টিটিউট অব এড়ুকেশন ফর উইমেন।

২৪-পরগনায় ৩টি –

(১) টাকী গভর্নমেন্ট স্কুল;

(২) বারাসত গভর্নমেন্ট স্কুল; এবং

(৩) ব্যারাকপ্র গভর্নমেন্ট স্কুল।

নদীয়ায় ১টি—

(১) কৃষ্ণনগর কলেজিয়েট স্কুল।

(খ) হ্যাঁ।

(গ) সেন্ট্রালি স্পনসর্ড স্কীম অনুযায়ী প্রাতঃকালীন বিভাগগুলি খোলা হয়। বর্তমান বৎসরে এই খাতে অর্থের কোন মঞ্জুরী নাই। অর্থ বরাদ্দের ভিত্তিতে আগামী বৎসর বিবেচনা করা যাইতে পারে।

(ঘ) নিরক্ষরতা দূরীকরণে বাঁকুড়া জেলায় নিম্নলিখিত ছয় প্রকার বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু আছেঃ

(১) নৈশ বিদ্যালয় (নাইট স্কুল);

(২) স্বাক্ষর কেন্দ্র (লিটারেসি সেন্টার);

(৩) বয়স্ক শিক্ষাকেন্দ্র (অ্যাডাল্ট এডুকেশন সেন্টার);

(৪) বিদ্যালয় তথা সমষ্টি কেন্দ্র (স্কুল-কাম-কমিউনিটি সেন্টার);

(৫) এক শিক্ষক পাঠশালা (ওয়ান টিচার পাঠশালা); এবং

(৬) সমাজশিক্ষা কেন্দ্র (সোস্যাল এডুকেশন সেন্টার)।

[2—2-10 p.m.]

**শ্রীকাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন যে, হুগলি, কলকাতা, ২৪-পরগনা ও নদীয়া এই কয়টি জায়গাতে প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত আছে, মাননীয় মন্ত্রিমহাশয়, বলতে পারেন শিশুরাই যখন দেশের ভবিষ্যত, তখন বিভিন্ন জেলায় প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত খোলা হয় নি, এই বৈষম্যমূলক আচরণ কেন তিনি করছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** এটা তো আগেই হয়ে গেছে, এখন আর কি হবে, তবে আবার টাকা এলে হবে।

## Starred held over question

## (to which Oral Answers were given)

### মেদিনীপুর কলেজের গভর্নিং বডি

***২১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭।) **শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর কলেজ (স্পনসর্ড) গভর্নিং বডিতে মেদিনীপুর জেলা পরিষদের প্রতিনিধি দেওয়ার কোন বিধান আছে কিনা; এবং

(খ) থাকিলে, বর্তমান কলেজ গভর্নিং বডিতে মেদিনীপুর জেলা পরিষদের কতজন প্রতিনিধি আছেন এবং কে কে আছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** (ক) হ্যাঁ, আছে।

(খ) মেদিনীপুর কলেজের গভর্নিং বডির বিশেষ গঠন প্রণালী অনুসারে উক্ত গভর্নিং বডিতে মেদিনীপুর জেলা পরিষদের দুইজন নির্বাচিত প্রতিনিধি দেওয়ার বিধান আছে। মেদিনীপুর জেলা পরিষদকে এক সরকারী আদেশবলে বাতিল করা হইয়াছিল ১৯৬৯ সালের ৪ঠা এপ্রিল হইতে। ফলে ১৬ই আগস্ট, ১৯৬৯ তারিখে বর্তমান যে গভর্নিং বডি পুনর্গঠিত

হইয়াছিল তাহাতে জেলা পরিষদ পুনর্গঠিত না হওয়া পর্যন্ত জেলা পরিষদের দুইজন নির্বাচিত প্রতিনিধির পদ খালি রাখা হইয়াছিল। জেলা পরিষদের চেয়ারম্যান ও ভাইস-চেয়ারম্যান ছাড়া বর্তমানে জেলা পরিষদ নির্বাচনের মাধ্যমে এখনও পুনর্গঠিত হয় নাই। সুতরাং জেলা পরিষদের কোন প্রতিনিধি বর্তমানে মেদিনীপুর কলেজ গভর্নিং বডিতে নাই।

**শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** মাননীয় মন্ত্রিমহাশয় কি অবগত আছেন যে, জেলা পরিষদ সুপারসিড করার পরে জেলা পরিষদ মহামান্য হাইকোর্টের আশ্রয় নেয় এবং হাইকোর্টের আদেশের বলে Midnapore Zilla Parishad is now functioning with all its existing members.

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** সেটা আমার জানা নাই, আমি যতদূর জানি চেয়ারম্যান এবং ভাইস-চেয়ারম্যান ফরমালি ফাংশান করছেন।

**শ্রীপ্রদ্যোৎকুমার মহান্তিঃ** এই সুপারসিডের ব্যাপারে মহামান্য আদালতের যে আদেশ, সেই আদেশটা বিচার করে তার পরিপ্রেক্ষিতে মেদিনীপুর স্পনসর্ড কলেজ গভর্নিং বডিতে জেলা পরিষদের প্রতিনিধি নেওয়ার কথা বিবেচনা করে দেখবেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** হাইকোর্টের আদেশকে নিশ্চয়ই পরীক্ষা করে দেখব।

### আরামবাগ নেতাজী মহাবিদ্যালয়

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৩।) **শ্রীগণেশ হাটুইঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, ১৯৬০ সালে হুগলি জেলার আরামবাগ নেতাজী মহাবিদ্যালয়ে তিন বছরের ডিগ্রী কোর্স প্রবর্তনের জন্য ইউ জি সি ও রাজ্যসরকার থেকে ঐ মহাবিদ্যালয়কে গৃহনির্মাণ, লাইব্রেরী ও ল্যাবরেটরী উন্নয়নের জন্য অনুদান হিসাবে বহু টাকা দেওয়া হইয়াছিল;

(খ) সত্য হইলে, কোন্ কোন্ খাতে কত টাকা দেওয়া হইয়াছে;

(গ) সরকার কি অবগত আছেন যে, ঐ টাকার মধ্যে প্রায় অর্ধেক টাকার কোন হিসাব পাওয়া যায় নাই;

(ঘ) অবগত থাকিলে, এই সম্পর্কে কোন তদন্ত হইয়াছে কিনা, এবং

(ঙ) তদন্ত হইয়া থাকিলে, তাহার রিপোর্ট কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** (ক) হ্যাঁ, ১৯৬০ সালে নেতাজী মহাবিদ্যালয়কে গৃহনির্মাণ, লাইব্রেরী, আসবাবপত্র ও যন্ত্রপাতির জন্য অনুদান দেওয়া হইয়াছিল।

(খ) গৃহনির্মাণ বাবত ৮১ হাজার টাকা, লাইব্রেরী বাবত ১৫ হাজার টাকা এবং আসবাবপত্র ও যন্ত্রপাতি বাবত ৫০ হাজার টাকা দেওয়া হইয়াছে।

(গ)) ও (ঘ) প্রাথমিক পর্যায়ে তদন্ত করা হইয়াছে। এই তদন্তের ফলে কয়েকটি গুরুতর গলদ, যথা সরকার, ইউ জি সি প্রদত্ত অর্থের অপব্যবহার, অগ্রিম প্রদত্ত হিসাব রক্ষণে ব্যর্থতা ইত্যাদি প্রকাশ পায়। ইহার পর বর্তমান বিদ্যালয়ের তদানীন্তন পরিচালক সমিতিকে বাতিল করিয়া নূতন পরিচালক সমিতি গঠন করেন। উহার বিরুদ্ধে হাইকোর্টে শ্রীবিমল ঘোষ ও শ্রীসরোজকুমার আঢ্য কর্তৃক আবেদনের ফলে মাননীয় হাইকোর্ট ইনজাংশন জারী করেন ও আরামবাগের মহকুমা শাসককে অন্তর্বর্তী কালের জন্য প্রশাসক নিযুক্ত করেন। অ্যাডমিনিস্ট্রেটারকে কলেজের হিসাবপত্র বিশদভাবে পরীক্ষা করাইবার জন্য অডিট অনুরোধ করা হইয়াছে।

(ঙ) তদন্তের ফল যথাসময়ে প্রকাশ করা হইবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই বিদ্যালয়ের টাকা কে বা কারা আত্মসাৎ করেছে?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** আত্মসাতের কথা তো বলা হয় নি, অপব্যবহারের কথা বলা হয়েছে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় মন্ত্রিমহাশয় যে হাইকোর্টের ইনজাংশনের কথা বললেন, এই ব্যাপারে সরকার থেকে কি উদ্যোগ নেওয়া হয়েছে যাতে এই ইনজাংশন ভ্যাকেট করা যায়?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** ইনজাংশন ভ্যাকেটের চেষ্টা চলছে।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্যঃ** আমি বর্তমান বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেটের সদস্য হিসাবে এটা জানি যে, এই কলেজের ম্যানেজিং কমিটিকে বিশ্ববিদ্যালয় বাধ্য হয়ে বাতিল করে এবং হাইকোর্টে যায়। কিন্তু সরকার থেকে যে টাকা দেওয়া হয়েছিল তার যে অপব্যবহার হয়েছিল, সরকার সেই অপব্যবহারের বিরুদ্ধে যথোপযুক্ত আইনগত ব্যবস্থা গ্রহণ করলেন না কেন? দুঃখের কথা যে, প্রশ্ন জিজ্ঞাস্য, সেটা হল—সরকারী টাকা অপব্যবহার এবং আত্মসাৎ দুইই হয়েছে, তার বিরুদ্ধে সরকার কেন আইনগত ব্যবস্থা গ্রহণ করলেন না?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** এই ম্যাটারটা ইনভেস্টিগেশন চলছে, যতক্ষণ না ডিটেইলড রিপোর্ট পাওয়া যায়, ততক্ষণ কোন অ্যাকসন নেওয়া যাচ্ছে না।

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্যঃ** ইনভেস্টিগেশন শেষ হলে মাননীয় মন্ত্রিমহাশয় আইনগত ব্যবস্থা অবলম্বনের প্রতিশ্রুতি দিচ্ছেন কি?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** যদি আইনে প্রয়োজন হয় নিশ্চয়ই ব্যবস্থা অবলম্বন করা হবে।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** আমি জেনেছি যে, জনৈক প্রভাবশালী ব্যক্তি এর সঙ্গে জড়িত আছেন, আপনি কি জানেন, কে এই প্রভাবশালী ব্যক্তি জড়িত আছেন?

**শ্রীমৃত্যুঞ্জয় ব্যানার্জীঃ** আমার সেরকম খবর নাই।

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমরা প্রতিদিন লক্ষ্য করছি, অনেক মাননীয় সদস্য অনুপস্থিত থাকার ফলে অনেক ইমপর্টান্ট কোশ্চেনের জবাব পাচ্ছি না। আপনি একটা রুলিং দিয়ে রেখেছেন, কোন সদস্য অনুপস্থিত থাকলে তাঁর কোশ্চেন আনসার্ড হবে না। এমন অনেক ইমপর্টান্ট কোশ্চেন আছে সেগুলি মাননীয় সদস্য করে থাকলেও হয়তো অন্যান্য সদস্যরা আমরা যারা আছি, আমরা ইন্টারেস্টেড সে প্রশ্নের আনসার পাবার জন্য এবং মাননীয় মন্ত্রীরাও প্রস্তুত হয়ে আছেন জবাব দেবার জন্য, কিন্তু আপনার রুলিং থাকার ফলে আমরা জবাব শুনতে পাচ্ছি না।

দ্বিতীয়ত, কোন কোশ্চেন হাউসে যখন দেওয়া হয়, সেটা হাউসের প্রপার্টি হয়ে যায় এবং যে কোন সদস্য দাঁড়িয়ে তার জবাব পেতে পারে, সাপ্লিমেন্টারি করার রাইট থাকে। যেহেতু মাননীয় স্পীকার মহাশয় একটা রুলিং দিয়ে রেখেছেন, তার ফলে অনেক ইমপর্ট্যান্ট কোশ্চেনের আনসার মাননীয় সদস্য অনুপস্থিত থাকার ফলে পাই না। সেজন্য আমি অনুরোধ করবো, যাতে করে আপনি আপনার সেই রুলিংটা পুনর্বিবেচনা করেন এবং যে কোন সদস্য যে কোন সদস্যের কোশ্চেন মুভ করতে পারবে। আপনি আপনার রুলিংটা পুনর্বিবেচনা করুন, এটাই অনুরোধ করছি।

[2-10—2-20 p.m.]

**Mr. Speaker:** Mr. Bhowmik, I am sorry, you have misunderstood me. You will see that today I could not call a number of Members who have given notices of questions and who are present in the House—not only the questions of absentee Members but also those of Members present in the House were not called—because only eight questions could be allowed. Repeated requests

have been made by me to the Members that they should not take too much time on one question but unfortunately supplementaries after supplementaries have been put on each question. In one hour I could finish only eight questions today and more than twenty questions have been left to be called. I think the Members who are present in the House should get priority over those Members who are absent, and so, for the convenience of the Members and to uphold the privilege of the Members, I have decided not to allow those questions which have been given notices of by Members absent from the House but to give priority to those Members who are present in the House. But at the same time, I allow those questions which stand in the names of Members who are absent but who have authorised other Members to put those questions. In the case of the last question, the Member concerned being absent has authorised Shri Md. Safiulla to put the question. It is common knowledge that the Member who puts a question is more aware of the facts and figures of the question than any other Member, and naturally it is not possible for other Members to put supplementaries or to be aware of all the problems relating to the question in detail as the Member who has actually put the question is. So the Member who is present in the House and who has given a question should be given priority because he knows all the details and background of the question and can put proper supplementaries. I think this procedure is helping the Members who are present in the House and it is for the convenience of the Members that this procedure is being followed. I think Members will appreciate this.

**শ্রীকানাই ভৌমিকঃ** মাননীয় স্পীকার স্যার, আমাদের ডিফিকাল্টি-টা বোধ হয় আপনি একটু বুঝতে ভুল করলেন। আমাদের কিছুটা অসুবিধা হচ্ছে। নিশ্চয়ই যে সমস্ত মেম্বার উপস্থিত তাঁরা তাদের কোশ্চেনের উত্তর পান, প্রায়োরিটি পেয়ে সাপ্লিমেন্টারি করুন, কোশ্চেন-এর আনসার পান। কিন্তু যে সমস্ত মেম্বার অনুপস্থিত আছেন, তাঁরা জানেন না যে, আজকে তাঁদের কোশ্চেন আসবে, কি আসবে না। তা ছাড়া মেম্বাররা বিভিন্ন কাজের জন্য বিভিন্ন জায়গায় তাঁরা চলে যান। তাঁরা সব সময় খবর রাখেন না বা জানতে পারেন না কবে তাঁদের কোশ্চেন আসবে, কি আসবে না।

(এ ভয়েসঃ আগেই তা জানিয়ে দেওয়া হয়।)

আগে এই আইনসভার প্রসিডিওর ছিল একজনের নামের কোশ্চেন আর একজন সদস্য মুভ করতে পারতেন, সাপ্লিমেন্টারিও করতে পারতেন। তবে এটা ঠিকই যিনি কোশ্চেন দেন তিনি বেটার সাপ্লিমেন্টারিস করতে পারেন। অবশ্য অন্যান্য মেম্বার যাঁরা থাকেন, তাঁরা কোশ্চেন না দিলেও অনেক সময় অতিরিক্ত প্রশ্নের মাধ্যমে অনেক ভাল ভাল জিনিস ও তথ্য বের করতে পারেন। আপনিও সেটা নিশ্চয় লক্ষ্য করেছেন। কাজেই যিনি কোশ্চেন দিয়েছিলেন তিনি অনুপস্থিত থাকলেও যাতে অন্য মেম্বার হাউসে সেটা তুলতে পারেন। আপনি অন্য সদস্যদের তা তুলতে অ্যালাউ করেন তো খুব ভাল হয়। অনুপস্থিত মেম্বারদের কোশ্চেনের অ্যানসার পাওয়ার সুযোগ করে দেবার জন্য ব্যবস্থা করবেন কি?

**Mr. Speaker:** Mr. Bhowmik, the questions that I have not called will be answered by the Ministry and all the answers will be placed on the library table. In that case you will get the answers but the only difficulty is that you would not be able to put supplementaries. Now, please see the Bulletin Part II, dated 5th March, 1972, in which it is stated what questions are going to be placed on the 7th and 8th March. So the Members are well aware beforehand as to what questions are going to be placed on different dates before the House.

## STARRED QUESTIONS

### (to which answers were laid on the Table)

### এক-শিক্ষকবিশিষ্ট পাঠশালা

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৮।) **শ্রীসুধীরচন্দ্র দাশঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সরকার যে এক-শিক্ষকবিশিষ্ট ৬০০ পাঠশালা মঞ্জুর করিয়াছেন সেই পাঠশালাগুলিকে কতদিন চালু রাখিবার পরিকল্পনা সরকারের আছে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** বর্তমান আর্থিক বৎসরে ৬০০ এক-শিক্ষকবিশিষ্ট পাঠশালা স্থাপনের প্রকল্পটি মঞ্জুরীকৃত হইয়াছে। এই পাঠশালাগুলি আগামী আর্থিক বৎসরেও (১৯৭৩-৭৪) চালু থাকিবে।

### মৎস্য চাষের জন্য পুকুর সংস্কার

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৭।) **শ্রীযতীন্দ্রমোহন রায়ঃ** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) ১৯৭২-৭৩ সালে পশ্চিম দিনাজপুর জেলায় কয়টি পুকুর মৎস্য চাষের উদ্দেশ্যে সংস্কার করার পরিকল্পনা লওয়া হইয়াছে; এবং

(খ) এ বাবতে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ১৯৭২-৭৩ সালে পশ্চিম দিনাজপুর জেলায় মৎস্য চাষের উদ্দেশ্যে সরকারী ব্যবস্থাপনা ও নিয়ন্ত্রণে ১০টি দীঘি ও পুকুর সংস্কার করার পরিকল্পনা লওয়া হইয়াছে।

ইহা ছাড়াও বেসরকারী উদ্যোগে পুষ্করিণী সংস্কার ও মৎস্যচাষের জন্য সংশ্লিষ্ট জলাশয়ের মালিকদিগকে ঋণদানের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে। এতৎসম্পর্কিত পুষ্করিণীর সংখ্যা জানা নাই।

(খ) সরকারী উদ্যোগ ও ব্যবস্থাপনায় পুষ্করিণী সংস্কার বাবত বরাদ্দকৃত অর্থের পরিমাণ ২ লক্ষ ৮১ হাজার ৩ শত ৮ টাকা।

ইহা ছাড়াও বেসরকারী উদ্যোগে পুষ্করিণী সংস্কার ও মৎস্য চাষের জন্য ১৭ হাজার টাকা বরাদ্দ করা হইয়াছে।

### প্রাথমিক শিক্ষক পদে নিয়োগের পরীক্ষা

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৬।) **শ্রীসরোজ রায়ঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলায় চন্দ্রকোণা ১নং সার্কেলে গত জানুয়ারী মাসে প্রাথমিক শিক্ষকতার জন্য চাকুরী পদের প্রার্থীদের যে পরীক্ষা লওয়া হইয়াছিল তাহার সমস্ত কাগজপত্র চুরি গিয়াছে;

(খ) অবগত থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা লইয়াছেন;

(গ) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার ইন্সপেক্টর ১লা ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখে মেমো নং ৬৩৬-তে পরীক্ষা সংক্রান্ত সমস্ত কাগজপত্র কনভেনারের নিকট হইতে লইয়া জেলা ইন্সপেক্টরের নিকট জমা দিবার নির্দেশ দিয়াছিলেন;

(ঘ) সত্য হইলে, ঐ সার্কুলার দেওয়ার পর গড়বেতা থানায় যে তিনটি কেন্দ্রে প্রাথমিক শিক্ষক নিয়োগের জন্য পরীক্ষা লওয়া হইয়াছে তাহাতে ঐ নির্দেশ অনুযায়ী কাজ হইয়াছে কিনা;

(ঙ) না হইলে, ইহার কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিয়াছেন; এবং

(চ) প্রাথমিক শিক্ষক নিয়োগের ব্যাপারে পরীক্ষা লওয়ার জন্য পাবলিক সারভিস কমিশন-এর ন্যায় কোন সংস্থা গঠন করিয়া উহার মারফত পরীক্ষা লওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) চন্দ্রকোনা ১নং সার্কেলে শিক্ষক পদপ্রার্থীদের জন্য তিন দিন 'ইন্টারভিউ' নেওয়ার ব্যবস্থা হইয়াছিল। প্রথম দিনের কাগজপত্র চুরি গিয়াছে। গোলমাল চলিতে থাকার জন্য ২য় ও ৩য় দিনের পরীক্ষা লওয়া সম্ভব হয় নাই।

(খ) সংশ্লিষ্ট কনভেনারের নিকট হইতে জেলা বিদ্যালয় পরিদর্শক জেলা সমাহর্তা মারফত জানিয়াছেন যে, থানায় সংবাদ দেওয়া হইয়াছিল। পর্ষদের অ্যাডভাইসার কমিটি-র সভায় স্থির হইয়াছে চন্দ্রকোনা ১নং সার্কেলের নির্বাচনী পরীক্ষা পুনরনুষ্ঠিত হইবে।

(গ) মেদিনীপুর জেলা ইন্সপেক্টার মহাশয়ের ১লা ফেব্রুয়ারী, ১৯৭৩ তারিখের ৬৩৬নং পত্রে সাব-ইন্সপেক্টর অব স্কুলস, গড়বেতা, পশ্চিম সার্কেল-কে শিক্ষক নির্বাচন বিষয়ে তাঁহার কর্তব্য সম্পর্কে নির্দেশ দেওয়া হইয়াছিল, ইহাতে কনভেনারের নিকট হইতে সংশ্লিষ্ট কাগজপত্র জমা দিবার নিয়ম লিপিবদ্ধ ছিল।

(ঘ) গড়বেতা থানার সার্কেলের সংখ্যা ৪। অ্যাডভাইসরী কমিটির অধিবেশনে প্রথমে স্থির হয় যে, চারিটির মধ্যে আমলাগোড়া, গড়বেতা পূর্ব ও পশ্চিম চক্রের জন্য শিক্ষক নির্বাচন গড়বেতা হাই স্কুলে অনুষ্ঠিত হইবে। ৪র্থ সার্কেলের জন্য মেদিনীপুর সদরের নির্মল হৃদয় আশ্রম স্কুল নির্বাচনের কেন্দ্র হিসাবে স্থির করা হয়। পরবর্তী কালে ৪র্থ সার্কেলটিও গড়বেতা হাইস্কুল কেন্দ্রের অন্তর্ভুক্ত করা হয়। এই ৪টি সার্কেলের নির্বাচনের দিন এইভাবে নির্দিষ্ট হয়ঃ

(১) আমলাগোড়াঃ ৪ ও ৫ ফেব্রুয়ারি, ১৯৭৩;

(২) গড়বেতা পশ্চিমঃ ৬ ও ৭ ফেব্রুয়ারি, ১৯৭৩—কনভেনার শ্রীবিজয়কুমার দাস, এম এল এ-র পরিবর্তে শ্রীঅজিতকুমার খাঁড়া, সম্পাদক হন, পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষক সমিতির 'অ্যাডভাইসরী' কমিটি-র পরবর্তী 'রিজোলিউশন' অনুযায়ী;

(৩) গড়বেতা পূর্বঃ ২রা মার্চ, ১৯৭৩; ও

(৪) গড়বেতা দক্ষিণঃ ৩রা মার্চ, ১৯৭৩।

উল্লিখিত সার্কেলের নির্বাচন সংক্রান্ত কাগজপত্র নিম্নলিখিতভাবে পাওয়া যায়ঃ

(১) আমলাগোড়াঃ ২৩এ ফেব্রুয়ারী, ১৯৭৩।

(২) গড়বেতা পশ্চিমঃ ২৩এ ফেব্রুয়ারি, ১৯৭৩।

(৩) গড়বেতা পূর্ব ও (৪) গড়বেতা দক্ষিণঃ পরীক্ষা হইয়াছে, কাগজপত্র এখনও পাওয়া যায় নাই।

নির্দেশটি ছিল, 'ইন্টারভিউ' শেষ হইলে সার্কেল ইন্সপেক্টর অব স্কুলস কনভেনারের নিকট হইতে যাবতীয় কাগজপত্র লইবেন এবং স্বয়ং ঐগুলি জেলা বিদ্যালয় পরিদর্শকের নিকট জমা দিবেন।

নির্বাচন তালিকা শীলমোহর করা অবস্থায় বিদ্যালয় পরিদর্শকের নিকট আছে। বিষয়টি জেলা বিদ্যালয় পর্ষদের অ্যাডভাইসরী কমিটি-র পরবর্তী অধিবেশনে অনুমোদিত হইবে স্থির হইয়াছে। এ বিষয়ে অ্যাডভাইসরী কমিটি যথাযথ কর্তব্যের পরামর্শ বিদ্যালয় পরিদর্শককে দিবেন।

(ঙ) বিষয়টি জেলা বিদ্যালয় পর্ষদের অ্যাডভাইসরী কমিটি-র বিবেচ্য।

(চ) পশ্চিমবঙ্গ সরকারের ২৬এ অক্টোবর, ১৯৭১ সালের ৯৭৫ ইডিএন্ (পি) সংখ্যক সরকারী বিজ্ঞপ্তিতে (কলিকাতা গেজেট অক্টোবর ২৬, ১৯৭১ দ্রষ্টব্য) ৩ হইতে ৩ডি ধারায় শিক্ষক নির্বাচনের পদ্ধতি বর্ণিত হইয়াছে।

প্রাথমিক শিক্ষক নির্বাচনের ব্যাপারটি পাবলিক সার্ভিস কমিশন-এর মাধ্যমে করিবার কোনও পরিকল্পনা সরকারের নাই।

## দশম শ্রেণীর পাঠ্যক্রম

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৯।) **শ্রীরজনীকান্ত দোলুই:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার আগামী ১৯৭৪ সাল হইতে পশ্চিমবঙ্গের সর্বত্র একাদশ শ্রেণীর বদলে দশম শ্রেণীর পাঠ্যক্রম চালু করিতেছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) একাদশ শ্রেণীর স্কুলের বিজ্ঞান বিভাগ ও কলা বিভাগে নিযুক্ত শিক্ষকদের চাকুরির অবস্থা কি হইবে; এবং

(২) বিজ্ঞান বিভাগের বড় বড় ল্যাবরেটরী এবং বড় বড় লাইব্রেরীগুলি কি কাজে ব্যবহৃত হইবে?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) হ্যাঁ।

(খ) (১) কোন শিক্ষকের চাকুরি যাবে না। তবে চাকুরিগত অবস্থার কোন পরিবর্তন হবে কিনা সে কথা এখন বলা যাবে না।

(২) দশ শ্রেণী যুক্ত বিদ্যালয়ের জন্যও ভাল লাইব্রেরী এবং ল্যাবরেটরীর প্রয়োজন আছে। তবে অন্য ভাবে এইসমস্ত লাইব্রেরী ও ল্যাবরেটরীর ব্যবস্থা সম্ভব কিনা সে সম্বন্ধে উপযুক্ত সমীক্ষান্তে সিদ্ধান্ত গ্রহণ করা হইবে।

## বেসরকারী কলেজ শিক্ষকদের অবসরকালীন ভাতা

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫।) **শ্রীবিশ্বনাথ চক্রবর্তী:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেসরকারী কলেজ শিক্ষকদের অবসরকালীন ভাতা (পেনসন) দেওয়ার কোনও পরিকল্পনা সরকার গ্রহণ করিয়াছেন কি: এবং

(খ) বেসরকারী কলেজ শিক্ষকদের জন্য ত্রয়ী সুবিধার (ট্রিপল বেনিফিট স্কীম) প্রবর্তন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়:** (ক) এবং (খ) না।

## সরকার কর্তৃক প্রকাশিত পাঠ্যপুস্তক

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *৮১০।) **শ্রীনরেশচন্দ্র চাকী:** শিক্ষা বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কর্তৃক প্রকাশিত বিভিন্ন শ্রেণীর পাঠ্য পুস্তকগুলি কাহাদের দ্বারা রচনা করা হয়;

(খ) সরকার কি অবগত আছেন, এইসব বইয়ের অনেক জায়গায় ভুল থাকে; এবং

(গ) অবগত থাকিলে, এইসব ত্রুটিগুলি দূর করবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) সরকার কর্তৃক প্রকাশিত বিভিন্ন পাঠ্যপুস্তকগুলি বিশিষ্ট শিক্ষক এবং শিক্ষাবিদ্‌দের দ্বারা রচনা করা হয়।

(খ) হ্যাঁ, এ বিষয়ে সরকার অবগত আছেন।

(গ) পাঠ্যপুস্তকের ভুল সংশোধনের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। কোন কোন ক্ষেত্রে পুরানো বই-এর সংগে সংশোধনলিপি দেওয়া হইয়াছে, আবার কোন কোন ক্ষেত্রে ভুলগুলি সংশোধনের পর পুনর্মুদ্রিত নূতন বই দেওয়া হইয়াছে।

### Lady Brabourne College

***403.** (Admitted Question No. *860.) **Dr. A. M. O. GHANI:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) the amount of Statutory grant for the Lady Brabourne College;

(b) the present number of students in the College;

(c) if the accommodation has since increased;

(d) the present condition of its hostel at P-12 Dargah Road, Calcutta-17;

(e) the accommodation in the hostel adjoining the College; and

(f) if there is any proposal for increasing the accommodation in this hostel and, if so, how?

**Minister for Education:** (a) There is no statutory grant for the Lady Brabourne College.

(b) 950.

(c) No increase in accommodation has since been made.

(d) This is a four-storied building hired by the Education Department, wherein the ground and first floors are used as godowns of the Education Department, as these are not fit for habitation, while the remaining portion is used by 30 student-boarders of the College.

(e) This hostel accommodates 140 student-boarders of the College.

(f) There is no such proposal.

### খরা পরিস্থিতিতে গ্রামাঞ্চলে দারিদ্র্য বৃদ্ধি

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৫।) **শ্রীনিতাইপদ সরকারঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, গত বৎসরের খরাজনিত পরিস্থিতির দরুন বর্তমানে গ্রামাঞ্চলে দারিদ্র্য বৃদ্ধি পাইয়াছে;

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করিতেছেন, এবং

(গ) গ্রামাঞ্চলে জি, আর এবং টি, আর বৃদ্ধির কোন পরিকল্পনা সরকার বিবেচনা করিতেছেন কি?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক), (খ) ও (গ) গত বৎসর অভূতপূর্ব খরা-পরিস্থিতির দরুন এ রাজ্যের গ্রামাঞ্চলে ব্যাপকভাবে দুর্দশা দেখা দিয়াছিল। আমন ফসলকাটা শুরু হওয়ার সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে কৃষিমজুরদের মধ্যে কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পাওয়ায় অবস্থায় উন্নতি হয়। ফসলকাটা শেষ হওয়ার পর কয়েকটি জেলার কোন কোন এলাকায় আবার দুর্দশার লক্ষণ দেখা যায়। এই দুর্দশা লাঘবের জন্য সরকার ইতিমধ্যেই সীমিত হারে খয়রাতি সাহায্য বিতরণের এবং যেখানেই সম্ভব সেখানেই সি এস এ ই, এস ই পি ইত্যাদি বিভাগীয় প্রকল্পের মাধ্যমে দুর্দশাগ্রস্ত এলাকায় কর্মসংস্থানের ব্যবস্থা করিয়াছেন। যেখানে একান্তভাবে প্রয়োজন সেখানে টেস্ট রিলিফের কাজ চালু করার জন্যও ব্যবস্থা অবলম্বন করা হইতেছে।

**তারকেশ্বর রেলস্টেশনসংলগ্ন বাস স্ট্যান্ড**

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৭।) **শ্রীমহম্মদ সফিউল্লাঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, তারকেশ্বর রেল স্টেশনসংলগ্ন বাস স্ট্যান্ডটি অত্যন্ত নোংরা ও আবর্জনাপূর্ণ থাকায় রেল ও বাসযাত্রীদের অশেষ দুর্ভোগ সইতে হয়; এবং

(খ) অবগত থাকিলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করিতেছেন?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে হুগলি জেলাশাসকের মতামত চাওয়া হইয়াছে।

**বার্ধক্য ভাতা**

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৩।) **শ্রীমহম্মদ দেদার বক্সঃ** ত্রাণ এবং কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন ব্লকে বিশেষ করিয়া ভগবানগোলা ১নং ও ২নং ব্লকে, বার্ধক্য ভাতা পাওয়ার উপযোগী বহু লোকের নাম উক্ত তালিকার অন্তর্ভুক্ত করা হয় নাই; এবং

(খ) অবগত থাকিলে—

(১) ঐরূপ লোকগুলিকে তালিকাভুক্ত না করার কারণ কি,

(২) তালিকাভুক্ত করার দায়িত্ব কাহার উপর দেওয়া হইয়াছে, এবং

(৩) কি কি বিষয়ের প্রতি লক্ষ্য রাখিয়া উক্ত ভাতা দেওয়ার জন্য নাম তালিকাভুক্ত করা হয়?

**ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) না।

(খ) এ প্রশ্ন উঠে না।

**প্রাথমিক বিদ্যালয়বিহীন গ্রাম**

*৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৩।) **শ্রীরজনীকান্ত দোলুইঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সরকার 'বিদ্যালয়হীন গ্রাম' কার্যসূচী পরিকল্পনায় পশ্চিমবঙ্গে বেশ কিছু সংখ্যক প্রাথমিক বিদ্যালয় স্থাপনের নির্দেশ দিয়েছেন; এবং

(খ) সত্য হইলে—

(১) জেলাওয়ারী প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর হিসাব কিরূপ;

(২) মেদিনীপুর জেলায় বর্তমান বর্ষে প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর সংখ্যা কত; এবং

(৩) জেলায় কিভাবে কোটা নির্ধারিত হয়?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ইহা আংশিক সত্য। "বিদ্যালয়হীন গ্রামকার্যসূচি পরিকল্পনা" বলিয়া সরকারের কোন পরিকল্পনা নাই। তবে অন্য পরিকল্পনায় গ্রামাঞ্চলে বিদ্যালয় মঞ্জুর করা হইয়াছে।

(খ) (১) বর্তমান বর্ষে গ্রামাঞ্চলে জেলাওয়ারী প্রাথমিক বিদ্যালয় মঞ্জুরীর হিসাব সংযুক্ত বিবরণীতে দেওয়া হইল।

(২) ১৯৭২-৭৩ সালে মেদিনীপুর জেলায় মঞ্জুরীর জন্য মোট ৭৮টি (গ্রামাঞ্চলে ৭০ এবং শহরাঞ্চলে ৮) বিদ্যালয় বরাদ্দ করা হইয়াছে।

(৩) প্রধানতঃ জনসংখ্যা, পূর্ব অনুমোদিত এবং চালু বিদ্যালয়ের সংখ্যা, বিদ্যালয়হীন গ্রাম অর্থাৎ যে গ্রামের এক মাইলের মধ্যে বিদ্যালয় নাই, প্রাকৃতির বাধা হেতু যে গ্রামের বালক-বালিকাগণ এক মাইলের মধ্যে অবস্থিত বিদ্যালয়ে যাইতে পারে না এমন গ্রাম প্রভৃতির প্রয়োজন বিবেচনা করিয়া অগ্রাধিকার ভিত্তিতে কোটা নির্ধারিত হইয়া থাকে।

### Netaji Research Bureau

***411.** (Admitted question No. *726.) **Shri SUKUMAR BANDYOPADHYAY:** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has discontinued the financial assistance to the Netaji Research Bureau of Calcutta at Netaji Bhavan, and

(b) if so, the reasons thereof?

**Minister for Education Department:** (a) No.

(b) Does not arise.

### গঙ্গায় ইলিশ মাছ

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৭।) **শ্রীমহম্মদ সাফিউল্লাঃ** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, বিগত বর্ষায় গঙ্গায় ইলিশ মাছের আনাগোনা অত্যন্ত কম ছিল;

(খ) অবগত থাকিলে, ইহার কারণ কি,

(গ) ইলিশ মাছ সম্বন্ধে কোন গবেষণা করা হইয়াছে কিনা, এবং

(ঘ) এই সুস্বাদু মাছ যাহাতে পর্যাপ্ত পরিমাণে পাওয়া যায় তাহার জন্য সরকার কোন ব্যবস্থা করিয়াছেন কি?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) গত বর্ষায় অনাবৃষ্টির জন্য নদী মোহনার জলে লবণের ঘনত্ব অত্যন্ত বৃদ্ধি পাইয়াছিল। তাহার ফলে ইলিশ মাছের ঝাঁক উপকূলে বা নদীতে আসে নাই।

(গ) বর্তমানে সেন্ট্রাল ইনল্যান্ড ফিসারিজ রিসার্চ ইনস্টিটিউটের বৈজ্ঞানিকেরা তাঁহাদের এলাহাবাদ কেন্দ্রে ইলিশ মাছ সম্বন্ধে গবেষণা করিয়াছেন।

(ঘ) উক্ত গবেষণার ফলাফলের উপর ভিত্তি করিয়া যাহাতে ইলিশ মাছ পর্যাপ্ত পরিমাণে ধরা যায় তাহার ব্যবস্থা করা হইবে।

**মৎস্য উন্নয়ন করপোরেশন**

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৪।) **শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মৎস্য বিভাগের মন্ত্রি-মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের অধীনে দীঘা, আলমপুর, ফ্রেজারগঞ্জ ও পাতিপুকুরে যে সমস্ত ফিসারী প্রজেক্ট রহিয়াছে এবং বর্তমানে তাহাদের প্রতিটির চার্জে যে অফিসার আছেন তাঁহাদের ডেজিগনেশন কি এবং মৎস্য চাষ সম্বন্ধে তাঁহাদের অভিজ্ঞতা ও কোয়ালিফিকেশনস্ কি;

(খ) সেন্ট্রাল ফিসারিজ কর্পোরেশনে কাজ করিবার জন্য কোন ফিসারি অফিসারকে ডেপুট করা হইয়াছে কিনা;

(গ) স্টেট ফিসারিজ ডেভেলাপমেন্টে ঐরূপ অফিসার ডেপুট না করার কারণ কি;

(ঘ) ইহা কি সত্য যে, সেন্ট্রাল ফিসারিজ কর্পোরেশন এবং স্টেট ফিসারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন-এ অভিজ্ঞ ফিসারি অফিসারের অভাবে কাজের ক্ষতি হইতেছে; এবং

(ঙ) সত্য হইলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের দীঘা, আলমপুর ও ফ্রেজারগঞ্জ প্রকল্প ১৯৭২ সালের ডিসেম্বর মাসের শেষ অবধি মৎস্য অধিকরণের (ডাইরেক্টোরেট অব ফিসারিজ) প্রেরিত দীর্ঘদিনের মৎস্য চাষের অভিজ্ঞতাসম্পন্ন জেলা ফিসারী অফিসার (ডিস্ট্রিক্ট ফিসারী অফিসার) এবং ফার্ম ম্যানেজারের অধীনে ছিল।

বর্তমানে বি ই ডিগ্রীপ্রাপ্ত প্রজেক্ট ইঞ্জিনিয়ারকে সাময়িকভাবে দীঘা ও আলমপুর প্রকল্পের দায়িত্ব দেওয়া হইয়াছে। ফ্রেজারগঞ্জ প্রকল্পটি সাময়িকভাবে সি এ ডিগ্রীপ্রাপ্ত অ্যাকাউন্টস অফিসারের দায়িত্বাধীনে আছে। ইঁহাদের অধীনে মৎস্যচাষের দায়িত্বে কর্পোরেশন নিযুক্ত দুইজন অভিজ্ঞ ফিসারী প্রজেক্ট অফিসার রহিয়াছেন।

পাতিপুকুর প্রকল্পটি বরাবরই কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেকটরের প্রত্যক্ষ তত্ত্বাবধানে আছে। বর্তমানে মীনপোষ অধিকর্তা (ডাইরেকটর অব ফিসারিজ) ইহার ম্যানেজিং ডাইরেকটর হইয়াছেন।

তিনি একজন আই এ এস অফিসার।

(খ) একজন ডেপুটি ডাইরেকটরকে এক বৎসরের জন্য এবং তিনজন জেলা ফিসারী অফিসারকে সাময়িকভাবে কাজ করিবার জন্য সেন্ট্রাল ফিসারীজ কর্পোরেশনে প্রেরণ করা হইয়াছে।

(গ) মৎস্য অধিকরণের প্রেরিত কয়েকজন জেলা ফিসারী অফিসার স্টেট ফিসারীজ ডেভেলপমেন্ট কর্পোরেশনে দীর্ঘদিন যাবৎ কর্মরত ছিলেন। মৎস্য অধিকরণের কাজে বিশেষ অসুবিধা হইতে থাকায় ঐসব অফিসারগণকে সম্প্রতি ফেরত আনা হইয়াছে।

(ঘ) উভয়ক্ষেত্রেই অভিজ্ঞ ফিসারী অফিসারের অভাবে সাময়িকভাবে কাজের কিছুটা অসুবিধা হইতেছে।

(ঙ) কেন্দ্রীয় সরকারের সংস্থা সেন্ট্রাল ফিসারীজ কর্পোরেশনের জরুরী প্রয়োজনে রাজ্য-সরকার মৎস্য অধিকরণের কয়েকজন অভিজ্ঞ অফিসারকে সাময়িকভাবে প্রেরণ করিয়াছেন। ঐ কর্পোরেশন কেন্দ্রের নির্দেশানুযায়ী প্রয়োজনীয় কর্মচারী নিয়োগের ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের প্রতিষ্ঠার সময় হইতেই রাজ্যসরকার বিভিন্ন সময়ে মৎস্য অধিকরণের কয়েকজন অভিজ্ঞ জিলা ফিসারী অফিসারকে ঐ সংস্থায় প্রেরণ করিয়াছিলেন এবং

বর্তমানে তাঁহারা সকলে ফিরিয়া আসিয়াছেন। রাজ্য মৎস্য উন্নয়ন কর্পোরেশনের "বোর্ড অফ ডাইরেক্টরস" সম্প্রতি নূতন অফিসার নিয়োগ সাপেক্ষে মৎস্য অধিকরণের দুইজন অভিজ্ঞ ফিসারী অফিসার প্রেরণের প্রস্তাব গ্রহণ করিয়াছেন। ঐরূপ অনুরোধ সম্বলিত পত্র পাওয়া গেলে বিবেচনা করিয়া দেখা হইবে।

### বাঁকুড়া সাবজেল

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৯।) **শ্রীকাশীনাথ মিশ্রঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া সাবজেল কয়েক মাস আগে পূর্ণ জেলে রূপান্তরিত হইয়াছে,

(খ) সত্য হইলে, বাঁকুড়া জেলকেও পূর্ণ জেলের মর্যাদা দেওয়া হইতেছে কি;

(গ) বর্তমানে বাঁকুড়া জেলে কি কি শ্রেণীর আসামী থাকার ব্যবস্থা আছে, এবং কতজন আসামী আছেন,

(ঘ) উক্ত আসামীদের জন্য কি কি খাতে কত পরিমাণ অর্থ মাসিক বরাদ্দ আছে; এবং

(ঙ) আসামীদের জন্য জেলের অভ্যন্তরে হাসপাতাল, সেনিটেশন ব্যবস্থা, গ্রন্থাগার এবং খেলাধূলার বন্দোবস্ত আছে কিনা?

**Minister for Home (Jails) Department:** (a) and (b) Yes

(c) There are arrangements for accommodation of convicts, undertrials and detainees in the Bankura District Jail. The total prison population of the jail as on 1st March, 1973 was 333.

(d) The average monthly provisions under different heads for the current financial year for the Bankura Jail are as follows:

| | | Rs. |
|---|---|---|
| (1) Pay of establishment | .. | 7,369.75 |
| (2) Allowances and honoraria | ... | 726.58 |
| (3) Charges for moving prisoners | ... | 4.16 |
| (4) Clothing and bedding of prisoners | ... | 125.00 |
| (5) Dietary charges | ... | 14,985.41 |
| (6) Extraordinary charges | .. | 125.00 |
| (7) Hospital charges | ... | 1,197.58 |
| (8) Miscellaneous service and supplies | ... | 485.75 |
| (9) Sanitation charges | .. | 294.58 |
| (10) Rent, rates and taxes | ... | 300.08 |
| (11) Other contingent charges | . | 394.91 |
| Total | ... | 26,208.80 |

There is no monetary limit on diet, clothing, etc. for ordinary prisoners.

(e) There is a hospital in the Bankura District Jail. There are also arrangements for proper sanitation and for games of prisoners inside the jail. Library will be started inside the Jail in near future.

## HELD OVER STARRED QUESTIONS

### (to which answers were laid on the Table)

### কামারহাটি প্রোডাকশন সেন্টার

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫।) **ডাঃ রমেন্দ্রনাথ দত্তঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারহাটি প্রোডাকশন সেন্টার-এ ১৯৭১-৭২ সনে কত টাকার বাঁশের জিনিস তৈয়ারি হইয়াছে;

(খ) উক্ত সেন্টার-এ কতজন পার্মানেন্ট ওয়ার্কার এবং কতজন ক্যাজুয়েল লেবার আছে;

(গ) উক্ত সেন্টার-এ ১৯৭১-৭২ সনে কত টাকা লাভ অথবা লোকসান হইয়াছে; এবং

(ঘ) উক্ত সেন্টার-এর সুপারিন্টেন্ডেন্টকে কোন স্পেশাল অ্যালাউন্স দেওয়া হয় কিনা, এবং হইলে তাহার পরিমাণ কত ও তাহার কারণ কি?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) ৫৭ হাজার ৮ শত ৭৬ টাকার।

(খ) ওয়ার্কারদের মধ্যে কেহ স্থায়ী বলিয়া ঘোষিত হয় নাই। দৈনিক মজুরি পায় এইরূপ ৫২ জন শ্রমিক এবং নির্দিষ্টহারে মাসিক মজুরী পায় এইরূপ ৩৯ জন কর্মী নিযুক্ত আছে।

(গ) ১ লক্ষ ৯০ হাজার ২ শত ৮১ টাকা মত লোকসান হইয়াছে।

(ঘ) না।

### খলিসাডাঙ্গা হাইস্কুল

*২১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৫।) **শ্রীসুধীরচন্দ্র দাসঃ** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কাঁথি থানার অন্তর্গত খলিসাডাঙ্গা হাইস্কুল দীর্ঘদিন যাবত অ্যাডমিনিস্ট্রেটর দ্বারা পরিচালিত হইতেছে;

(খ) সত্য হইলে, কোন্ সালে এই অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হইয়াছে;

(গ) ম্যানেজিং কমিটির নূতন নির্বাচন না করার কারণ কি; এবং

(ঘ) কবে নাগাদ ম্যানেজিং কমিটির নির্বাচন হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয়ঃ** (ক) হ্যাঁ।

(খ) ১৯৬২ সালের ২৬শে অক্টোবর তারিখে পশ্চিমবঙ্গ শিক্ষা পর্ষদ ১৯৫০৫ডি নং চিঠির দ্বারা কাঁথি মহকুমার সার্কেল অফিসারকে প্রশাসক নিযুক্ত করেন।

পরবর্তী কালে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ ২৯এ আগস্ট ১৯৭১ তারিখে ৬৫৬৯ডি পি নং পত্রের দ্বারা প্রশাসকের কার্যকাল বৃদ্ধি করেন এবং কাঁথি ১নং মহকুমার বি ডি ও-কে নূতন প্রশাসকরূপে নিয়োগ করেন।

(গ) স্থানীয় পরিবেশ নির্বাচনের পরিপন্থী ছিল।

(ঘ) ম্যানেজিং কমিটির বর্তমান নিয়মাবলী সম্বন্ধে কিছু সংশোধনী প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন আছে। সংশোধিত নিয়মাবলী আগামী এপ্রিল মাস নাগাত চূড়ান্তভাবে প্রকাশিত হইবার সম্ভাবনা আছে। ইহার পর নূতন নিয়মানুযায়ী ম্যানেজিং কমিটি গঠিত হইতে পারিবে।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Shri Sankar Ghose:** Mr. Speaker, Sir, in reply to the calling attention notice by Hon'ble Shri Jyotirmoy Majumdar on the subject of hunger-strike by the State Government Employees Federation on the 28th February, 1973, in respect of their charter of demands I would like to mention that during the last three years the following benefits have been extended by the State Government to its employees:

With effect from 1st April, 1970, the scales of pay of State Government employees were revised after the making of the recommendations of the Pay Commission. The rates of house-rent and medical allowances were also increased and the interim increase in pension were allowed to pensioners who retired before 1st April, 1970 All these concessions involve an extra expenditure of Rs. 9 crores per annum. Dearness allowance was sanctioned with effect from 1st October, 1971, to State Government employees at an estimated cost of Rs. 2.58 crores per annum and to the employees of the Calcutta Corporation, other municipalities, non-Government educational institutions, Zilla Parishads and Panchayats at a total cost of Rs. 2.37 crores per annum.

I shall now deal with the charter of demands of the State Government Employees Federation With regard to the demand for withdrawal of suspension order of and police case against Shri Subir Roy Chowdhury, the position is as follows:

Shri Subir Roy Chowdhury, a Sub-Inspector of Rationing Directorate, was arrested on the 21st December, 1972, by Hare Street Police Station on charges of unlawful assembly and criminal trespass into Writers' Buildings. He was suspended by the Directorate of Rationing on the 17th January, 1973. On an unconditional apology having been tendered by Shri Chowdhury the order of suspension against him has been withdrawn and steps have been taken for withdrawal of the Hare Street P.S. case pending against him.

So far as the absorption of surplus camp employees is concerned the position is that lately it has been decided that vacancies in all non-PSC and non-technical Class III and Class IV services and posts should be filled up for one year in accordance with West Bengal Services (Special Recruitment to Non-Technical Class III and Class IV Services and Posts) Rules, 1972. The cases of suitable surplus camp employees will obviously be considered favourably while the vacancies are filled up in terms of the said Rules.

The question of constituting joint consultative committee for establishment of better relations with the employees and the further question of treating the entire wholetime and continuous service rendered in the contingent establishment as qualifying service for pension and gratuity is at present under the consideration of the Government.

So far as the MISA is concerned, the position is that the same is applied to prevent a person from acting in any manner prejudicial to—

(i) the defence of India, the relations of India with foreign powers, or the security of India;

(ii) the security of the State, or the maintenance of public order; and

(iii) the maintenance of supplies and the services essential to the Community.

A person who is concerned in doing any of the above prejudicial acts cannot claim exemption from the operation of the MISA solely on the ground that he is a Government servant. We are not aware of any false police case started against Government employees. If specific cases are mentioned the matter will be looked into.

So far as the leave rules of Class III and Class IV employees are concerned, there is at present no difference in the matter of leave other than earned leave. The question of removing difference with regard to earned leave is now under the consideration of the Government. There are certain other claims in the charter of demands which can be examined in greater details but the limited resources of the Government may not permit it to meet such demands at this stage.

[2-20—2-30 p.m.]

**Mr. Speaker:** I have received 7 notices of calling attention on the following subjects, namely,—

(1) Sanction of loans and advances to the Scheduled Caste and Scheduled Tribe inhabitants of Lobhpur Busti in Bankura district—from Sarbashri Kashinath Misra, Sarat Chandra Das, Sukumar Bandyopadhyay and Abdul Bari Biswas;

(2) Apprehended total collapse and deadlock in Durgapur Projects Limited —from Sabashri Abdul Bari Biswas, Sukumar Bandyopadhyay, Kashinath Misra and Sarat Chandra Das;

(3) Dismissal of 350 supervisory personnel from Titagurh Paper Mills—from Sabashri Sukumar Bandyopadhyay, Kashinath Misra, Abdul Bari Biswas, Sarat Chandra Das and Asamanja De;

(4) Reported strike without notice by taxi drivers in Calcutta on the 5th March, 1973—from Sarbashri Abdul Bari Biswas, Sukumar Bandyopadhyay and Kashinath Misra;

(5) Setting up of a fire brigade station at Bolpur-Santiniketan in Birbhum district—from Sabashri Sachi Nandan Shaw and Netaipada Ghosh;

(6) Erosion caused by the Ganges in Jangipur subdivision of Murshidabad district—from Sabashri Habibur Rahman and Mohammad Dedar Baksh; and

(7) Mal-administration in the Alipore Zoo—from Shri Mohammad Dedar Baksh.

I have selected the notice of Sabshri Sukumar Bandyapodhyay, Kashinath Misra, Abdul Bari Biswas, Sarat Chandra Das and Asamanja De on the subject of dismissal of 350 supervisory personnel from Titagarh Paper Mills. The Hon'ble Minister-in-charge may please make a statement today, if possible, or give a date for the same.

**Shri Gyan Singh Sohanpal:** A statement will be made on the 13th March, 1973.

**শ্রীনারায়ণ ভট্টাচার্য:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভগবান শ্রীশ্রীরামকৃষ্ণদেবের জন্মদিন উপলক্ষে রাইটার্স বিল্ডিংস্ ছুটি হয়ে গেছে। সব সরকারী অফিস যখন ছুটি হয়ে গেছে এই অবস্থায় হাউসে কাজ করা কি সম্ভব হবে?

## Mention cases

**শ্রীশংকরদাস পাল**ঃ মাননীয় মিঃ স্পীকার স্যার, বর্তমানে সারা রাজ্য জুড়ে অসাধু ব্যবসায়ীরা খুব তৎপর হয়ে উঠেছে। তারা যে শুধু সরকার নিয়ন্ত্রিত দর অপেক্ষা বেশি দর নিচ্ছে তাই নয়, বহু জায়গায় এরূপ অভিযোগও আমাদের নজরে আসে যে তারা ওজনও কম দেয়। কিন্তু এর চেয়েও বড় আশংকা এবং আতংকের কারণ হয়ে দাঁড়িয়েছে যে তারা জনসাধারণের নিত্যপ্রয়োজনীয় খাদ্যদ্রব্যে এমন কি যে ঔষধপত্র মানুষের সুস্থ সবল হয়ে বেঁচে থাকার পক্ষে সাহায্য করে তাতেও, এইসমস্ত অসাধু ব্যবসায়ী মারাত্মক রকমের ভেজাল দ্রব্য মিশাতে কুণ্ঠাবোধ করে না। অর্থাৎ এককথায় বলতে গেলে, এরা মানুষকে বাঁচাবার পরিবর্তে মৃত্যুর দিকে ঠেলে দেয়। এরা হত্যাকারীর চেয়েও জঘন্য ও নিষ্ঠুর। নরহত্যার অপরাধে হত্যাকারীর যে বিচার হয় এদের ক্ষেত্রেও সেরূপ বিচার হওয়া উচিৎ। বর্তমানে প্রচলিত আইন অনুসারে ফুড ইন্সপেক্টর ও ড্রাগ ইন্সপেক্টারদের উপরে দায়িত্ব দেওয়া আছে এইসমস্ত ভেজাল ধরবার ও অপরাধীর বিরুদ্ধে মামলা দায়ের করার। কিন্তু এ ব্যবস্থা অনুসারে ঠিক ঠিক মত কাজ হচ্ছে না এবং ভেজাল দেওয়া বন্ধ হচ্ছে না। খুব সম্প্রতি দমদম এলাকায় ভেজাল সরষের তেল খেয়ে প্রায় ৫০০ লোক রোগাক্রান্ত হয়ে পড়ে। এই ঘটনা থেকে আমাদের শিক্ষা নেওয়া উচিৎ। এর জন্য আমি স্যার, আপনার মাধ্যমে দাবি জানাই যে, বর্তমানে যে ফুড অ্যাডাল-টারেশন অ্যাক্ট এবং স্পিউরিয়াস ড্রাগ অ্যাক্ট চালু আছে তা দেশের এবং সময়ের চাহিদা অনুসারে পাল্টাতে হবে যা প্রয়োগ করে দেশবাসীকে ভেজালের বিভীষিকার হাত থেকে বাঁচানো যেতে পারে। এতে করে আমরা দেশবাসীর আস্থা ও শ্রদ্ধা অর্জন করতে পারবো। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅজিতকুমার বসু(২)**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলায় আবগারী বিভাগ হতে দেশী মদ বিক্রি করা হয় এবং প্রত্যেক গ্রামাঞ্চলেই এটা হয়ে থাকে। সেই মদ খেয়ে সকলেই প্রায় অসুস্থ হয়ে পড়েছে এবং ঐ মদ কোথা থেকে দেওয়া হচ্ছে সে বিষয়ে একটা তদন্ত করা দরকার। আমাদের খড়্গপুরেও বিক্রি হচ্ছে এবং সেখানেও অধিকাংশ লোক খেয়ে অসুস্থ হয়ে পড়েছে। কাজেই এই বিষয়ে তদন্ত করার একটা ব্যবস্থা সরকার থেকে গ্রহণ যাতে করা হয় সেই জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভা এবং হাউসের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীশিশিরকুমার ঘোষ**ঃ মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরী ঘটনার প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। খড়দার পায়োনিয়ার স্যার ইন্ডাস্ট্রিজ [illegible] ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে ক্লোজারের নোটিশ দিয়েছে। কারণ তাদের বক্তব্য হচ্ছে তারা র মেটিরিয়্যালস পাচ্ছে না। একমাত্র র মেটিরিয়্যালস পেলে তারা এই কারখানাকে [illegible] হাত থেকে বাঁচাতে পারে। মাননীয় স্পীকার, স্যার, আজকে আমরা সমস্ত বিধান-সভার সদস্যরা যখন নতুন কর্মসংস্থানের জন্য দাবি করছি, একবাক্যে নতুন কর্মোদ্যোগ সৃষ্টি করার জন্য বলছি তখন সেই সময় মাত্র কাঁচামালের অভাবের জন্য একটা চালু কারখানা বন্ধ হতে চলেছে। এর ফলে ১৬০ জন শ্রমিক বেকার হয়ে যাবে। এর হাত থেকে বাঁচানোর জন্য আমি অবিলম্বে মন্ত্রিমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর সাথে তারা যে নোটিস দিয়েছে সেই নোটিসের একটি কপি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে জমা দিচ্ছি।

**শ্রীমতী ইলা রায়**ঃ মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিজ্ঞপ্তি পেশ করছি। বিজ্ঞপ্তিটি হচ্ছে পশ্চিমবঙ্গের দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের নিয়ন্ত্রণ আদেশ সম্বন্ধে। গত ২৭এ ফেব্রুয়ারি, ১৯৭৩ তারিখে আমাদের পশ্চিমবঙ্গ সরকার দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের উপর এক নোটিস জারি করেছেন। মাননীয় স্পীকার মহাশয়, এই আদেশ জারি করবার আগে মন্ত্রিমহাশয়ের একটুখানি চিন্তা করা উচিত ছিল যে, এর ফলে পশ্চিমবাংলার অবস্থাটা কি দাঁড়াবে। বেকার সমস্যা সমাধানের জন্য আমাদের সরকার যখন দিকে দিকে নানান পরিকল্পনা গ্রহণ করছেন, তখন আবার যদি নতুন ক'রে বেকার সৃষ্টি হয়, তা হ'লে অবস্থাটা যে কি দাঁড়াবে সেটা দেখে আমাদের প্রচণ্ড ভয় হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, আমার কেন্দ্রে ৫০০ এই দুগ্ধজাত খোয়া ক্ষীরের ব্যবসায়ী আছে। এটা যদি বন্ধ ক'রে দেওয়া হয়, তা হ'লে তারা আবার নতুন ক'রে বেকারীর সম্মুখীন হবে এবং সেটা সরকারের পক্ষে একটা বিরাট চাপের

সৃষ্টি হবে এবং সেটা একটা লজ্জাস্কর ঘটনা হবে ব'লে এই হাউসের প্রত্যেকটি সভ্যই আমরা মনে করছি। ১৯৬৬ সালে মাননীয় প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এই আইনটি জারি করেছিলেন। আমাদের এই জনপ্রিয় সরকার আবার নতুন করে কেন এই আইনটি আনলেন তা আমরা বুঝতে পারছি না। এই আইনটি এনে আমাদের সরকারের উপর আবার যে কলঙ্কের বোঝা চাপিয়ে দিচ্ছেন তাতে মনে হয় জনসাধারণের কাছে আমরা একটা লজ্জাস্কর বস্তু হয়ে দাঁড়াবো। হাজার হাজার শ্রমিক, হাজার হাজার শিশু ও হাজার হাজার জনসাধারণকে এর ফলে অনাহারে দিন কাটাতে হবে। মাননীয় খাদ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি অত্যন্ত জনদরদী মানুষ, এই যে আইনটি তিনি এনেছেন সেটা যাতে বন্ধ হয়ে যায় তার চেষ্টা নিশ্চয় উনি করবেন।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া ভগ্নী যে প্রশ্ন করেছেন সেটা সম্বন্ধে উনি বোধ হয় ঠিক জানেন না। আমাদের দুগ্ধ ও দুগ্ধজাত দ্রব্যের ব্যবসার নিয়ন্ত্রণ করা হয় নি। খোয়াক্ষীর এবং রাবড়ির ব্যবসা এত ব্যাপকভাবে হয়ে যাচ্ছে যার ফলে আমাদের এই গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীমে দুগ্ধ সংগ্রহ করা খুব মুশকিল হয়ে যাচ্ছে। আমরা শুধু ব'লে দিয়েছি একটি বিশেষ তারিখের পর থেকে বেপরোয়াভাবে সমানে খোয়াক্ষীর তৈরি করার শিল্প এখানে গজিয়ে উঠুক এটা আমরা চাই না। শ্রীমতী রায় হয়ত এখুনি আমার কাছে দাবি করবেন যে, আরো দুধের যোগান দেওয়া হোক এবং বোতলে যাতে দুধ দেওয়া হয় তার ব্যবস্থা করা হোক। আশা করি তিনি এটা ভেবে দেখবেন যে, দেশের এই পরিস্থিতিতে এখন

[2-30—2-40 p.m.]

নতুন করে খোয়াক্ষীর ও রাবড়ি তৈরি করার উপর বেশি জোর দেওয়া উচিত, না দুগ্ধ সংগ্রহ ক'রে আরো বেশীসংখ্যক লোককে যাতে ন্যায্যমূল্যে দুধের যোগান দিতে পারি সেটা করা উচিত, এটা বিবেচনা ক'রে দেখুন। মাননীয় বিধানসভার সদস্যরা যদি আলোচনা ক'রে বলেন যে, না দেশের এই পরিস্থিতিতে আমাদের খোয়াক্ষীর ও রাবড়ি তৈরির উপর বেশি জোর দেওয়া উচিত, দুধের উপর নয় তা হ'লে সে সিদ্ধান্ত আমরা নিশ্চয় মেনে নেব। কাজেই এটা আমি সবিনয়ে আপনাদের বিবেচনা করতে বলছি। তা ছাড়া এমন কিছু একটা করা হয় নি। যে সমস্ত দোকান চলছে সেগুলি কেড়ে নেওয়া হচ্ছে না বা বন্ধ ক'রে দেওয়া হচ্ছে না। মাননীয় প্রফুল্ল সেনের আমলে যে ভাবে আইন চালু করা হয়েছিল সে ভাবেও চালু করা হচ্ছে না। তখন রসগোল্লা, সন্দেশ যাবতীয় মিষ্টি তৈরি করা বন্ধ ক'রে দেওয়া হয়েছিল, কিন্তু এখন তা করা হচ্ছে না। এখন যেটা হচ্ছে তা হ'ল নতুন লাইসেন্স দেওয়া হবে না বা ইচ্ছামত বিনা লাইসেন্সে দোকান গজিয়ে উঠবে এটাতেও আমরা বাধা দিতে চাই। এ বিষয়ে আমরা আপনাদের সহযোগিতা চাই যাতে দুধের যোগান বাড়াতে পারি, লোককে আরো বেশি দুধ আমরা দিতে পারি। তবে যদি আমাদের ভুল হয়, আপনারা পরামর্শ দেবেন আমরা তা সংশোধন করবো।

**শ্রীকাশীনাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি হাউসের তথা বিভাগীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়ার লোকপুরে একটি অনুন্নত সম্প্রদায় বাস করে তাদের ভগৎ বলা হয়, তাদের বৃত্তি হচ্ছে মেষ পালন। তাদের প্রায় ২৫ হাজারের মত ভেড়া ছিল, কিন্তু গত সেপ্টেম্বর, অক্টোবর মাসে প্রায় ২০ হাজার ভেড়া বসন্ত রোগে মারা যায়। সেই তফসিলী সম্প্রদায়-এর প্রায় তিন হাজার পরিবারের মুখের দু'মুঠো মোটা ভাত এবং পরণের মোটা কাপড় যা থেকে হত সেটা নষ্ট হবার ফলে আজকে এই সম্প্রদায় একেবারে নষ্ট হতে বসেছে। তারা আজ অনাহারে দিন কাটাচ্ছে। তাই স্যার, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে, তাদের যদি অনুদান সম্ভব না হয় অন্তত ঋণ হিসাবে অর্থ সাহায্য করা হোক যাতে তারা আবার উচ্চ মানের মেষ ক্রয় করতে পারে। তা ছাড়া স্যার, আর একটি বিষয়ের প্রতি মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো, সেটা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের যে ভেটেরেনারি ডিপার্টমেন্ট আছে তার কোন সাহায্য এরা পায় না। আর তা না পাওয়ার জন্যই এতগুলি মেষশাবক মারা যায় এবং তাদের হাজার হাজার টাকার ক্ষতি হয়। তাই আমি মন্ত্রিমহাশয়কে বলব, ভেটেরেনারী ডিপার্টমেন্ট যাতে সেখানে সুচিকিৎসার ব্যবস্থা করেন সে ব্যবস্থা করুন ও তারা যাতে আবার মেষ পালন ক'রে জীবিকা নির্বাহ করতে পারেন সে ব্যবস্থা করুন।

**শ্রীআবদুল বারি বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা নতুন বিষয় বস্তু নয়। আমার দৃষ্টি আকর্ষণের বিষয়বস্তু হ'ল, মেয়ে জাতির প্রতি বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে, তাদের উপর সামাজিক নিষ্পেষন ও শোষণ চলছে। বিবাহে পণ বা যৌতুক গ্রহণ করাটা আজকে অবৈধ হওয়া উচিত। কেন্দ্রীয় সরকার একটা আইন তৈরি করেছেন—অনেক বস্তাপচা আইন আমরা তৈরি করি এবং সে আইন বস্তার মধ্যেই থেকে যায় তার বহিঃপ্রকাশ ঘটে না। অনেকে হয়ত বললেন যে, মেয়ের বিয়ে দেবার জন্য তাদের বাবারা দৌড়ে গিয়ে ছেলের বাবাকে টাকা দিয়ে আসে, কিন্তু স্যার, এটা সত্য নয়। স্যার, এই প্রসঙ্গে বলি, আমরা ভাই ও বোন পৃথিবীতে যখন জন্মগ্রহণ করি তখন সেটা হয় একই বৃন্তে দুটি ফুল। কিন্তু স্যার, আপনার বা আমার ঘরে যদি কোন পুত্র সন্তান জন্মগ্রহণ করে তা হ'লে সকলে তাকে হাসি মুখে কোলে তুলে নেয় অথচ মেয়ে জন্মগ্রহণ করেছে শুনলে মুখ ফিরিয়ে নেয়। যেন মনে হয় মেয়ে হয়ে এ পৃথিবীতে তার জন্মানোটা অন্যায় হয়েছে। আজকে যদি সামাজিক শোষণ ও অসাম্য বন্ধ করা না হয়, তা হ'লে আমার বিশ্বাস ভারতবর্ষের জনসংখ্যার শতকরা ৫০ ভাগ যে মেয়ে জাতি তাদের প্রতি এই যে অত্যাচার এটা বন্ধ করা যাবে না। পুঁথিগত ভাবে আইন করলেই হবে না; তার যথার্থ প্রয়োগ করতে হবে। একথাটা এইজন্যই বললাম তার কারণ, যে আইন রয়েছে তাতে আজ পর্যন্ত এই যৌতুক বা পণ গ্রহণের জন্য কত লোককে জেল দেওয়া হয়েছে বলুন? বোধ হয় একজনকেও নয়। কাজেই এ বিষয় নিয়ে ভালোভাবে বিবেচনা ক'রে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের বক্তব্য রাখা উচিত। পশ্চিমবঙ্গ বিধানসভায় দাঁড়িয়ে আজকে পশ্চিমবঙ্গবাসীর এই যে ইচ্ছা যে সামাজিক অত্যাচার, নিষ্পেষণ, দুর্নীতি এটা রোধ করতে হবে এবং পশ্চিমবঙ্গ সরকারকে তার জন্য অগ্রনী ভূমিকা গ্রহণ করতে হবে। আমার বিশ্বাস, পশ্চিমবঙ্গবাসী তাতে সহায়তা করবে। আর কেন্দ্রীয় সরকারের কর্ণকুহরে একথা প্রবেশ করানো প্রয়োজন যে, আরো বলিষ্ঠভাবে এই আইন তৈরি ক'রে এই সামাজিক অত্যাচার ও নিষ্পেষণ বন্ধ করা হোক। মায়েদের জাতিকে রক্ষা করার ব্যবস্থা করা হোক।

**শ্রীনন্দকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কলকাতা মহানগরীর সামাজিক পাপ সম্পর্কে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পাপ কোথা থেকে এসেছে আমি জানি না। তবে শুনেছি সুদূর বোম্বাই থেকে এই পাপের আগমন। এই পাপের নাম হচ্ছে সাট্টা। এটা প্রকারান্তরে জুয়া নামে অভিহিত। কলকাতা মহানগরীর বাগবাজার, বৌবাজার, বেলেঘাটা, টালিগঞ্জ, বেহালা থেকে বড়িষা পর্যন্ত বিভিন্ন জায়গায় ছড়িয়ে পড়েছে। এই পাপ, অর্থাৎ এই সাট্টা খেলা আজকে এমন অবস্থায় দাঁড়িয়েছে যে, অসামাজিক ব্যক্তিদের হাত থেকে বেরিয়ে অনেক শিক্ষিত লোকদের মধ্যে জড়িয়ে পড়েছে এবং অনেক শিক্ষিত সন্তানেরা এই সাট্টা খেলার স্বীকার হচ্ছে এবং সর্বনাশের পথে চলে যাচ্ছে। এমন কি এই সাট্টা খেলা আজকে গৃহস্থ বধূর আঁচলের তলায় গিয়ে লুকিয়েছে। সেখানেই আজকে সাট্টা খেলা চলছে। এই সাট্টা খেলা আজকে মহাকরণ ভবনে যেখানে মাননীয় মন্ত্রীরা সমস্ত দপ্তর আলোকিত ক'রে বসে আছেন তার পিছনের দোকানগুলিতেও চলছে। পুলিসের সামনে এসব জিনিস হচ্ছে যারা প্রতিবাদ করতে যাচ্ছে তাদের বিব্রত হতে হচ্ছে। যদিও উৎসাহী যুবকরা, যারা এই জুয়া বন্ধ করতে চায়, সমাজের পাপকে বন্ধ করতে চায়, তারা মহাকরণের পিছনে তাদের কাছে গিয়েছিল যে, কিভাবে তারা এই জুয়া খেলছে তা দেখার জন্য, কিভাবে মানুষ সর্বনাশের পথে যাচ্ছে সেটা দেখার জন্য। কিন্তু তারা এই সমস্ত যুবকদের তাড়া করে এবং হত্যার হুমকি দেখায়। অনেক পাপ, অন্যায়, অত্যাচার অনাচার চলছে। যখন কোন প্রশ্ন মন্ত্রিমহাশয়কে করি তাঁরা বলেন, লিখিত দরখাস্ত দিন। এই যে জুয়া খেলা যা কলকাতা মহানগরীকে সর্বনাশের পথে নিয়ে যাচ্ছে জানি না মন্ত্রিমহাশয়কে বললে কোন নির্দিষ্ট দরখাস্ত দিতে বলবেন কিনা। এই যে ঐতিহ্য মণ্ডিত কলকাতা মহানগরী যেখানে স্বামী বিবেকানন্দ নেতাজীর মত মহান ব্যক্তিদের পদস্পর্শ রয়েছে, আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে আবেদন করছি অবিলম্বে সরকার এই জুয়া খেলা বন্ধ করুন এবং এই দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রীতপন চ্যাটার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেঙ্গল হেলথ অ্যান্ড কেমিক্যাল প্রাইভেট লিঃ ব'লে আগরপাড়ায় একটা ফ্যাক্টরি আছে। সেই ফ্যাক্টরি সম্পর্কে আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই কারখানায় বেশির ভাগ মহিলা শ্রমিক কাজ করেন। গত মাসের

২১ তারিখ থেকে এই কারখানাটি লক-আউট হয়ে আছে। এই কারখানার মালিককে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বারবার ডেকেছেন। তাতে তিনি বলেছেন যে, আমি শ্রমমন্ত্রীকে মানি না, আমি মুখ্যমন্ত্রীর সংগে কথা বলবো। মন্ত্রীরা যখন রাইটার্স বিল্ডিংস থেকে তাকে পুলিসের মাধ্যমে খবর দিয়েছেন তখন তিনি সেটা প্রত্যাখ্যান করেছেন। গতকাল ব্যারাকপুরে যখন কনসিলিয়েসন হয়, তখন ম্যানেজার বলেন ওখানকার এম এল এ-রা কিভাবে ভোটে জিতেছেন, সেটা আমি জানি। আমি এদের মানি না। তাই আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে, মালিকের এইরকম ঔদ্ধত্য কি ক'রে হতে পারে। তিনি বলেন, আমার সংগে সিদ্ধার্থশংকর রায়ের ভাব আছে, তাঁর সংগে কথা বলে নেবো, এম এল এ মন্ত্রী বুঝি না। এই রকম ভাবে দিনের পর দিন এই সব মহিলা কর্মীর উপর অত্যাচার করছে। খড়দহ থানায় তাদের নামে ডায়েরী করছে। সেই সমস্ত মালিক কলকাতায় থাকেন, এবং কলকাতা পুলিসের মাধ্যমে তাঁদের গ্রেপ্তারের ব্যবস্থা করছে। কাজেই আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ ক'রে সরকারের কাছে এই নিবেদন করছি যাতে এই বিষয় দৃঢ় হস্তে ব্যবস্থা অবলম্বন করুন।

[2-40—2-50 p.m.]

**শ্রীবীরেশ্বর রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পশ্চিম দিনাজপুর জেলার কৃষকদের হতাশার একটা চিত্র এই হাউসের সামনে তুলে ধরতে চাইছি। এই বিষয়ে মন্ত্রিমহাশয় যেন একটু দৃষ্টি দেন। সরকার থেকে সারের জন্য ব্লকে ব্লকে যে টাকা দেওয়া হয়েছে, সার না থাকায় তা বিতরণ করা সম্ভব হচ্ছে না। তার কারণ বাজারে সার পাওয়া যাচ্ছে না। যদি সার না পাওয়া যায়, তা হ'লে মার্চ মাস শেষ হয়ে গেলে সেই টাকা ফেরত চলে যাবে। এই পশ্চিম দিনাজপুর এলাকা খরা কবলিত এলাকা। এই সব এলাকার চাষীরা লেট আওয়ার্সে হলেও উৎসাহের সংগে গম এবং বোরো উৎপাদন করবার চেষ্টা করছে। সার দিলে বেশি পরিমাণে উৎপাদন হতে পারতো। তা ছাড়া বোরো ধানের জন্য এখন সারের দরকার। সার না পাওয়ার জন্য তারা সরকারের কাছ থেকে টাকা নিতে পারছে না। টাকা হয়তো ফেরত চলে যাবে। শতকরা ৭৫ ভাগ জায়গায় এক ছটাক সার যায় নি। এটা শুধু পশ্চিম দিনাজপুরেই নয়, সমস্ত পশ্চিমবংগে এই অবস্থা চলছে। সেই জন্য আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো, যাতে তাড়াতাড়ি সরকার সার আমদানি করার ব্যবস্থা করেন এবং চাষীরা যাতে টাকা পেলে তার ব্যবহার করতে পারেন। এই বোরো ধান এবং গমের জন্য চাষীরা যাতে সার সংগ্রহ করতে পারে সেই ব্যবস্থা করবেন।

**শ্রীশফিক মহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রী মহাশয়ের প্রতি একটা বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সুতী, সামসেরগঞ্জ থানায় অর্গানাইজড টিচারস দ্বারা স্কুলগুলো সকল চলছিল। সেই সমস্ত অর্গানাইজড টিচারদের সরকার অনুমোদন দেবেন ব'লে ছিলেন। বিগত পাঁচ-ছয় বছর ধ'রে তারা এই কাজ চালিয়ে আসছিলেন। কিন্তু কয়েক দিন হ'ল দেখতে পাচ্ছি এবং শুনতে পাচ্ছি যে, সেই স্কুলগুলোতে নাকি নিয়োগ-পত্র দেওয়া হবে। এখন দেখা গেল, যারা পাঁচ-ছয় বছর ধরে ওখানে কাজ ক'রে আসছে তাদের নাম বাদ দিয়ে যারা শিক্ষক নয় এই রকম লোকের নাম তালিকাভুক্ত করার প্রচেষ্টা চলছে। বিশেষ ক'রে আমি দেখে এসেছি, আমার এলাকা বেলতলার আজাদনগরে হুমায়ুন ব'লে একজন অর্গানাইজড টিচারকে বাদ দিয়ে অন্য নাম সেখানে দেওয়া হয়েছে। সেই জন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করতে চাইছি মন্ত্রিমহাশয়ের, যদি এই রকম অন্যায় অবিচার চলতে থাকে তা হ'লে নিশ্চয়ই শান্তি বিঘ্নিত হবে, এই কথা সুনিশ্চিত। কাজেই আমি বলতে চাই যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে এইগুলো নিয়োগ করা হয় এবং সেখানে যেন ন্যায় বিচার প্রতিষ্ঠিত হয়, সেদিকে চেষ্টা করুন।

**শ্রীঅশ্বিনী রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি। একটা টেলিগ্রাম এসেছে

Secretary, Racket Coalman, Workers' Association, Asansol: "Miscreants and anti-social elements entered into the Racket Coalman factory, pushing aside Durwan and disturbed normal production on the 26th February, 1973 and

again on 2nd March, 1973 and hurled crackers within the labour quarters. If serious action is not taken, industrial peace in this belt will definitely deteriorate. Please look into the matter.

Niranjan Dihidar, M.L.A."

তিন দিনে এই ধরনের তিনটি ফ্যাকটারিতে ঘটনা ঘটেছে। কিছু লোক তিনরঙ্গা পতাকা নিয়ে —আগে যেমন সি পি এম করতো। যেখানে অন্য কোন পার্টির ইউনিয়ন আছে বহুদিন ধ'রে, সেই সমস্ত ইউনিয়ন আক্রমণ করবার চেষ্টা করছে। আপনাদের গভর্নরের স্পিচেও এই বিষয় আছে, এই ঘটনাগুলো ঘটছে। সেই জন্য আশু প্রতিকারের জন্য আমি অনুরোধ জানাচ্ছি। সাত্তার সাহেব এখানে আছেন, অন্য কোন মন্ত্রী এখানে নেই, আমি তাঁকে বলবো, তিনি যেন এই ব্যাপারটা হস্তক্ষেপ করেন। এই ব'লে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রীসুকুমার বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি যে অশ্বিনী বাবু যে টেলিগ্রামটা পড়লেন, সেটা সম্বন্ধে অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি ঐ ফ্যাকটরির আই এন টি ইউ সি-র প্রেসিডেণ্ট হচ্ছেন মাননীয় সদস্য পুরঞ্জয় প্রামাণিক মহাশয় এবং সেক্রেটারী আমি নিজে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে আমি অত্যন্ত দায়িত্ব নিয়ে বলছি যে, গ্লাস ফ্যাক্টরীর মজদুরেরা ১৯৬৭ সালে যে রায় বেরিয়েছে সেই ট্রাইবুন্যাল অ্যাওয়ার্ড—প্রতিবাদের জন্য শ্রমিকরা বিক্ষোভ দেখাচ্ছে, মালিকদের বিরুদ্ধে সেখানে কোন আক্রমণ হয় নি। ম্যানেজমেণ্ট সেটা ইম্পিমেণ্ট করছে না- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ব্যক্তিগতভাবে বলতে চাই, এই রকম কোন ঘটনা ঘটে নি।

**শ্রীশচীনন্দন সাউঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রী শ্রীশংকর ঘোষ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, বীরভূম জেলায় যে উন্নয়নমূলক কাজ বা স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে যে কাজ হচ্ছে সেটা ইরিগেটেড এলাকায় সীমাবদ্ধ, বীরভূম জেলার নন-ইরিগেটেড এলাকার কোন কাজ হয় নি। তার পর যে অর্থ দেওয়া হচ্ছে সেটা রামপুরহাট সোনের বাঁধ, ইলামবাজারে খনন কাটা, ময়ূরাক্ষী বাঁইট এমব্যাঙ্কমেন্ট প্রভৃতি স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে যে লোক জন নিয়োগ করা হচ্ছে এবং যে সমস্ত অর্থ দেওয়া হচ্ছে সেগুলি যথাযথ খরচ হচ্ছে না। যদি ৩১এ মার্চের মধ্যে খরচ না হয়, তা হ'লে এই টাকা সব ফেরত যাবে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামের মধ্য দিয়ে বেকার যুবকদের এবং যে সমস্ত গরিব মানুষ আছেন, যারা খেতে পর্যন্ত পাচ্ছেন না তাদের কাজে লাগিয়ে তাদের বাঁচান এবং অবিলম্বে স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম যেটা চলছে সেটার দিকে যেন যথাযথ দৃষ্টি দেওয়া হয়।

**শ্রীরবীন্দ্রনাথ ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১১ মার্চ, ১৯৭২ সালের প্রগতিশীল মোর্চা নির্বাচনের আগে মাঠেঘাটে, যে প্রতিশ্রুতি দিয়েছিল আজকে আমরা দেখছি উলুবেড়িয়া থানায়, শ্যামপুর থানায়, বাগনান থানায় যে খাদ্যসমস্যা দেখা দিয়েছে তাতে সেই প্রতিশ্রুতি রক্ষা হচ্ছে না। এই সব জায়গায় মানুষ না খেয়ে দিন কাটাচ্ছে। এক দিকে এই অবস্থা আর এক দিকে ভয়াবহ বেকার সমস্যা। আপনি নিশ্চয়ই জানেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, উলুবেড়িয়া থানার অন্তর্গত বুভুক্ষু মানুষ দীর্ঘ দিন ধ'রে এই অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। ১৯৫৬ সাল থেকে এই সব এলাকায় দামোদরের বন্যায় মানুষ বাস্তুচ্যুত হচ্ছে, জমিচ্যুত হচ্ছে, রেশন তুলতে পারছে না, নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বেড়ে চলেছে, যার ফলে ছোটখাট ব্যবসায়ী ব্যবসা বন্ধ করে দিয়েছে, বহু লোক রাস্তায় রাস্তায় ভিক্ষা করছে। মাননীয় খাদ্যমন্ত্রী যদি ফ্লাড রিলিফ এবং জি আর-এর ব্যবস্থা না করেন তা হ'লে আমাদের যে সব বিরোধী দল আছে তারা আজকে সমালোচনা করবার সুযোগ পাচ্ছেন এবং আমাদের প্রতিশ্রুতি যদি ঠিক মত পালন করতে না পারি, তা হ'লে ঐ সব মানুষকে সহজেই তারা বিভ্রান্ত করতে পারবেন। দীর্ঘ ১৯৫৬ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত বন্যা হচ্ছে, মানুষ অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। আপনি আমার এলাকায় গিয়ে দেখতে পারেন সেখানে কি অবস্থা চলছে, তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি এই দিকে আকর্ষণ করছি।

[2-50—3-20 p.m. including adjourned.]

**শ্রীমহঃ দেদার বক্সঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভায় বলতে চাই এবং এর বিহিত ব্যবস্থা করবার জন্য আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজ সকালে আনন্দবাজার পত্রিকায় দেখলাম, কুলটির নিরসা কয়লা অঞ্চলে ৪০টি কয়লাখনি আছে। কয়লা-খনি রাষ্ট্রায়ত্ত করার পর সেখানে ১,২০০ শ্রমিক বরখাস্ত হয়েছে। আগেকার মালিক, ম্যানেজার এবং ঠিকাদার যোগসাজস ক'রে গুণ্ডা লাগিয়ে তারা সেখানে হাঙ্গামা সৃষ্টি করছে এবং সেখানে সন্ত্রাসের রাজত্ব চালাচ্ছে। এজন্য সেখানে শ্রমিক অশান্তি চলছে। মাইথন সিরামিকে ৩ দিন ধ'রে শ্রমিক ধর্মঘট করার জন্য চেষ্টা চলছে। কুলটির আই এস কোং-তে ৫০০ শ্রমিক নূতন ভাবে ধর্মঘট শুরু করেছে, কারণ ত্রিপক্ষীয় চুক্তি অনুযায়ী তারা বেতন পাচ্ছে না। সেখানে যিনি কাস্টোডিয়ান আছেন তিনি শ্রমিকদের নিয়ে ছিনিমিনি খেলছেন। এই অবস্থার যাতে বিহিত হয় তার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপুরঞ্জয় প্রামাণিকঃ** অন এ পয়েন্ট অব পারসোনাল এক্সপ্লেনেশন, স্যার, কিছুক্ষণ আগে অশ্বিনী রায় মহাশয় বললেন আসানসোল গ্লাস ফ্যাকটোরি-তে শ্রমিকদের মধ্যে বিরাট সংঘর্ষ হচ্ছে। আমি বলছি সেখানে কোন অশান্তি নেই। সেখানে সি পি আই অন্তর্গত ইউনিয়ন ছিল। এখন সেখানে আই এন টি ইউ সি ইউনিয়ন আছে। আই এন টি ইউ সি ইউনিয়ন থেকে শ্রমিকদের দাবি দাওয়া আদায় করার জন্য মালিকপক্ষের কাছে তারা বিক্ষোভ প্রদর্শন করছে। কিন্তু সি পি আই মালিকপক্ষকে সমর্থন করছে বলে প্রতিদিন তারা এই রকম একটা করে টেলিগ্রাম নিয়ে আসছেন। শ্রমমন্ত্রী মহাশয় কয়েকদিন আগে একটা স্টেটমেন্ট দিয়ে বলেছিলেন যে, সেখানে কোন সংঘর্ষ হয় নি এবং কাজ ঠিক মতন চলছে। আই এন টি ইউ সি ইউনিয়ন কর্মী দুলাল দাঁ এবং অমৃতরঞ্জন কর কয়েকদিন আগে আহত হয়েছেন। এ নিয়ে পুলিস কেস হচ্ছে। পুলিস কেস-এ এ আই টি ইউ সি কর্মীরা অভিযোগ করেছেন। কিন্তু তা সত্ত্বেও কেন বলছেন যে, সংঘর্ষ হচ্ছে? প্রকৃতপক্ষে তাঁরা মালিক পক্ষকে সহায়তা করছেন যাতে ৮·৩৩ বোনাস না পাওয়া যায়।

**Mr. Speaker:** Honourable members, may I recall yesterday's incident when the honourable Member, Shri Abdul Bari Biswas raised a point of order over certain remarks made by the honourable Member Shri Timir Baran Bhaduri while delivering his budget speech in this House on the same day.

To quote the relevant portion of Shri Bhaduri's speech, it runs as follows:—

> বাজেটে কর না চাপিয়ে অন্যভাবে বিল এনে পশ্চিমবঙ্গের জনসাধারণের উপর কর চাপিয়ে দিচ্ছেন এবং আরও যে বিল আনা হবে না তারও কোন আভাস দেখতে পাচ্ছি না। এটা শুনতে পাচ্ছি, এই হাউস চলাকালীন নূতন নূতন বিল এনে পশ্চিমবঙ্গের জন-সাধারণের উপর নূতন কর চাপান হবে। সুতরাং এই বাজেটকে কারচুপি বাজেট বলা ছাড়া আর কি বলা যেতে পারে? স্যার, এঁরা কারচুপি মাস্টার, এঁরা নির্বাচনে কারচুপি করেছেন, বাজেটের মধ্যেও কারচুপি করেছেন।

Shri Biswas has taken exception to the language of Shri Bhaduri's speech and according to him the speech is solely aimed at characterising the Finance Minister as a fraudulant person. Thus Shri Biswas says,

> আজকে আবার তিমির ভাদুড়ীর ঐ সি পি এম-এর লেজুড় হয়ে বক্তৃতা করে খবরের কাগজে পাবলিসিটি পাওয়ার জন্য আবার এখানে বলেছেন জোচ্চর অর্থমন্ত্রী।

The question really boils down to this, whether the word "কারচুপি" is an unparliamentary expression meaning fraud and the portion of Shri Bhaduri's speech which contains reference to this word must, therefore, be expunged.

I am, however, at once point out that the accepted meaning of the word "কারচুপি" is not as harsh as the honourable Member has thought it to be. Thus according to "চলন্তিকা", a Bengali Dictionary of repute "কারচুপি" means "কৌশল, চালাকি অথবা কাপড়ের উপর নক্সার কাজ". The same meanings are also assigned to it by another reputed authority, namely, Samsad Bengali Dictionary, same and except that for "কৌশল" it substitutes "বিশেষ কৌশল" The third meaning of the word is not relevant for our purposes and we may, therefore, confine ourselves within the other two meanings of it. The English renderings of the word are given to be tricky dvice or shrewdness.

The suggestion of Shri Bhaduri is that instead of mentioning in the budget proposals straighway that he wants to raise the rates of various taxes the Finance Minister has sought to adopt the tricky device of introducing Tax Bills in subsequent instalments. Some of these Bills have already been notified but others also are likely to come up in this session. Shri Bhaduri goes on to say that they (meaning the Congress) are masters in this game and citing examples he says that the Congress practised tricky device during election and they are now adopting tricky device in presenting their budget estimates.

Now so far as the use of the word "কারচুপি" in election is concerned, we may refer to the speech of Shri Prafulla Chandra Sen in this House delivered on 4th April, 1972. Thus he said:

> কালনা নির্বাচন কেন্দ্রের কথা ধরুন, সেখানে সি পি এম প্রার্থী মাত্র ৯ শো ভোট পেয়েছেন। এটা বিশ্বাসযোগ্য কি ? কে না বলবে এটা কারচুপি হয়েছে ? কত ধরনের কারচুপি হয়েছে ? সেখানে নির্বাচনের আগে কিছু হত্যাকান্ড হয়েছে, ত্রাস সৃষ্টি করা হয়েছে, সন্ত্রাস সৃষ্টি করা হয়েছে এবং নির্বাচনের সময় দেখা গেল সি পি এম প্রার্থী মাত্র ৯ শো ভোট পেয়েছেন। যে কোন লোক বিশ্বাস করে যে, সেখানে কোন না কোন প্রকার কারচুপি হয়েছে, নিশ্চয়ই হয়েছে।

There was no protest from any quarter during that speech and nobody even suggested that the word "কারচুপি" was a slang or any such thing and consequently unparliamentary.

It is true that a vague allegation against the election does not go against an individual's character or reputation and consequently the House can ignore it. As to the other aspect of the matter, what is there in the speech of Shri Bhaduri that can be said to be a reflection on the character or reputation of the Finance Minister? If it has been said that the device adopted by the Finance Minister is tricky, well that is more in the nature of a commendation rather than character assasination. A Finance Minister who has to make his both ends meet by touching in any event the peoples' pocket must not necessarily have to tell everyone on his face during the very presentation of the budget estimates that he must agree to part with more of his possession through payment of so many additional taxes. After all, the Finance Ministe must manage his business but at the same time create that psychologica condition where people agree to shoulder additional burden without murmu and without protest. May be that introduction of Tax Bills in instalments i an intelligent device because people get adjusted to an increased tax and agre to pay a second increase when the fact of the first increase has faded out fron the memory.

Be that as it may, I find nothing in the remarks made by Shri Bhaduri which must be expunged. As a Member of the Opposition Party Shri Bhaduri is entitled to criticise the Government and sometimes the words used by him may be even pungent. Likewise the language used by the ruling party against the conduct or activities of the Opposition Parties may not always be palatable. But that is parliamentary life and one has to put up with it so long as he is a Member of the House. As the Presiding Officer of the House my only duty is to see that no party transgresses on the rights of his adversory and nobody indulges in activities through words or deeds which offend against parliamentary etiquette or decorum. In the present case my confirmed opinion is that the speech of Shri Bhaduri did not produce any such effect and consequently no portion of his speech is required to be expunged.

(After Adjournment)

[3-20—3-30 p.m.]

## General Discussion on Budget for 1973-74

**শ্রীপ্রফুল্লচন্দ্র সেনঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যখন তাঁর বাজেট উপস্থাপিত করেন এবং সেই উপলক্ষে তাঁর বিবৃতি পাঠ করেন তখন সকলেরই খুব ভাগ লেগেছিল, আপনারও নিশ্চয়ই ভাল লেগেছিল। অনেক সুন্দর সুন্দর কথা এর মধ্যে রয়েছে এবং তিনি যখন এটা পড়ছিলেন তখন আমার মনে, আপনার মনে এবং সকলের মনেই একটা আশা দেখা দিয়েছিল এবং একটা উজ্জ্বল ভবিষ্যত আমাদের সামনে রয়েছে একথা মনে হচ্ছিল। আমি বাড়ি গিয়েও তাঁর বিবৃতি পড়লাম। কিন্তু খুঁটিয়ে যখন দেখলাম, বিশ্লেষণ যখন করলাম তখন মনে হ'ল এতে বিশেষ কিছু নেই। স্বাধীনতার পর থেকে আমাদের এই পশ্চিমবাংলায় রাজস্ব যা আদায় হচ্ছে সেটা কি রকম বাড়ছে তা যদি আপনি পর্যালোচনা করেন, তা হ'লে আশ্চর্যান্বিত হবেন। ১৯৪৮-৪৯ সালে আমাদের রেভিনিউ রিসিট ছিল মাত্র ৩১ কোটি ৭৯ লক্ষ টাকা। এটা প্রথমে খুড়িয়ে খুড়িয়ে চলছিল। ১৯৫৫-৫৬ সালে স্বাধীনতার ৭ বছর পর আমাদের পশ্চিমবাংলার রেভিনিউ রিসিট দাঁড়াল মাত্র ৫০ কোটি ৩৪ লক্ষ টাকা। অর্থাৎ ৩১ কোটি থেকে ৫০ কোটি ৩৪ লক্ষ টাকা ৭ বছরে। ১৯৬০-৬১ সালে হল ৯৬ কোটি ৭ লক্ষ টাকা এবং ১৯৬৬-৬৭ সালে সেটা খুব বাড়ল—অর্থাৎ একটা জাম্প দিয়ে উঠল ১৮৫ কোটি ৩৩ লক্ষ টাকায়। আমি হিসেব ক'রে দেখছিলাম ১৯৬০-৬১ সাল থেকে ১৯৬৬-৬৭ সাল এই ৬ বছরে প্রায় দ্বিগুণ হয়ে গেল আমাদের রেভিনিউ রিসিট। এর আগে ধীরে ধীরে স্বল্প পরিমাণে বাড়ছিল। ১৯৬৬ সাল থেকে ১৯৭২-৭৩ সাল এই ৬ বছরে আশ্চর্যজনকভাবে আর একটা জাম্প দিল। ১৯৭২-৭৩ সাল অর্থাৎ কারেন্ট ইয়ারে আমাদের রেভিনিউ রিসিট দাঁড়িয়েছে ৩৭৩ কোটি ১৩ লক্ষ টাকা।

এই দেখলে আমার মনে হয় যে, অবস্থা খুব ভাল। আবার যদি আমি দেখি, আমাদের পশ্চিমবাংলার রাজ্যের যে আয় সেটা কি রকমভাবে বাড়ছে তা যদি আমরা দেখি যে, কারেন্ট প্রাইস বা চলতি যে দাম তার মূল্য তার হিসাব দেখলে খুব আনন্দ হয়। ১৯৬০-৬১ সালে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যে সেটা ইনকাম ছিল ১১০১ কোটি টাকা। কারেন্ট প্রাইস সেটা বেড়েছে ১৯৬৯-৭০ সালে হ'ল ২,২০১ কোটি টাকা, প্রায় ডবল, আর ১৯৭১-৭২ সালে হ'ল ২,৪৬৩ কোটি টাকা। দেখে মনে হয় যে, খুব উন্নতি হচ্ছে, কিন্তু আর একটু তলিয়ে দেখলে দেখবো আর আশার কিছু আছে ভবিষ্যতে তা বুঝতে পারছি না। যদি পার ক্যাপিটা ইনকাম অর্থাৎ মাথাপিছু আয় কি রকম বাড়ছে, আমাদের মাথা পিছু আয় বেড়েছে, ১৯৬১ সালে প্রাইসে মাথা পিছু আয় ১৯৬৯-৭০ সালে ৩৪৩ টাকা বছরে—পার ক্যাপিটা ইনকাম পার ইয়ার, ১৯৭০-৭১এ গিয়ে দাঁড়ালো ৩৪০ টাকা অর্থাৎ কমে গেল। এদিকে আমাদের রাজ্যে যে আয় আগেই বলেছি তা বেড়েছে দেখলে আনন্দ হয়। ১৯৬৯ সালে যেটা ছিল ৩৪৩ টাকা পার ক্যাপিটা ইনকাম বছরে সেটা ১৯৭০-৭১এ নেমে গিয়ে ৩৪০ হল, আর ১৯৭১-৭২ সালে একটু বাড়লো—না বাড়ার মত, ৩৪০·৯, কিছুই নয়। আর আমাদের দেশে লোকসংখ্যা যে বাড়ছে সে বিষয়ে সন্দেহ নেই। ১৯৬৮ সালে ছিল ৩ কোটি ৮৯ লক্ষ আর ১৯৭১ সালে

হল ৪ কোটি ৪৪ লক্ষ। আর একটা জিনিস লক্ষ্য করবার বিষয় সেটা কি, না আমাদের দাম বাড়ছে, ভীষণভাবে বাড়ছে। দাম কিভাবে বাড়ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, দু'-একটা জেলার কনজিউমার প্রাইস ইনডেক্স যদি আমরা দেখি, তা হলে দেখবো আসানসোলে ১৯৬১ সালে ১ টাকা থেকে ১০০ টাকা পর্যন্ত যাদের আয় হতো অর্থাৎ গরিব যারা ১৯৬১ সালে দেখি যে কনজিউমার প্রাইস ইনডেক্স ছিল ১১৫ আর ১৯৭১ সালে সেখানে হয়েছে ২০৩—এটা প্রায় ডবল, আর বালুরঘাটে যেখানে ছিল ১০০, ১৯৭১ সালে সেটা হল ১৯৪, বাঁকুড়াতে গরিব জেলা যেটা সেটা ১৯৬১ সালে ছিল ১০৬, সেখানে ১৯৭১ সালে হল ২১১—প্রায় ডবল, ২১২ হলেই ডবল হতো, আর বসিরহাটে ১৯৬১ সালে ছিল ১১৩, সেটা ১৯৭১ সালে হল ২৪৮, ডবলেরও বেশি। বহরমপুরে মুর্শিদাবাদ জেলায় এত কমে গিয়েছে সেটা দাঁড়িয়েছে ৯১—১৯৫০ বেস ইকুয়্যাল টু ১০০, ১৯৬১ সালে বহরমপুরে ছিল ৯১ আর ১৯৭১ সালে হ'ল ১৯৪, ডবলেরও বেশি। বজবজে ১৯৬১ সালে ছিল ১১২, ১৯৭১ সালে হল ১৯৪, আর কলকাতায় ১৯৬১ সালে ছিল ১১২, ১৯৭১ সালে হল ২০৯। এই রকম ভাবে আমাদের গরিব লোকের কনজিউমার প্রাইস ইনডেক্স বেড়েছে। কাজে কাজেই আমাদের উৎফুল্ল হবার কোন কারণ নেই। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে আশা দেখিয়েছেন সেই আশা আমাদের মনে আসছে না। তিনি বলেছেন যে, স্টেট প্ল্যানিং বোর্ড এক্সপেনডিচার এবছর খুব বাড়িয়েছেন। গত বার ছিল ৭৮

[3-30—3-40 p.m.]

কোটি টাকা, এ বছর ৯০ কোটি টাকা করেছেন, এ সম্বন্ধে আমাদের পশ্চিমবঙ্গ সরকার যে স্টেট প্ল্যানিং বোর্ড করেছেন, তাদের এটা বেরিয়েছে জুলাই ১৯৭২ সালে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইনজ্ঞ ব্যক্তি, স্পীকার হিসাবে জজের মত আপনার অবস্থা। চারটি লাইন পড়ুন। আমি কারচুপি বলব না, কি রকম কুশলতার সঙ্গে মাননীয় অর্থমন্ত্রী বাজেট উপস্থিত করেছেন স্টেট প্ল্যানিং বোর্ড, গভর্নমেন্ট অব ওয়েস্ট বেঙ্গল তাতে বলছেন এঁ'রা

The previous four plans in West Bengal suffered from progressive downward trends so far as financial outlay is concerned. In fact the State financial outlay for the Fourth Plan of Rs. 322 crores is lower in actual money as compared to the Third Plan of Rs. 300 crores.

এটুকু বলেই যদি ক্ষান্ত হতেন তা হলে আশা থাকত, কিন্তু হতাশায় ডুবে যাচ্ছি শেষ লাইনটি পড়লে—

It compares rather unfavourably even with Rs. 154 crores outlay in the First Plan if the price level is suitably adjusted.

এটা খুব জোর গলায় বলেছেন যে, ৩২৩ কোটি টাকা ৪র্থ পরিকল্পনায় বরাদ্দ ছিল সেটা ৩৩৬ কোটি টাকা হয়েছে, কিন্তু স্টেট প্ল্যানিং বোর্ড বলছেন, একদম কিছু হয় নি, ফার্স্ট প্ল্যানিং-এ ১৫৪ কোটি টাকা থেকেও এটা কম।

একটা জিনিস দেখে খুব আশ্চর্যান্বিত হচ্ছি। আপনি জানেন, ভারতবর্ষের প্রায় ২২ কোটি লোক দারিদ্র্যসীমার নীচে আছে, প্রায় শতকরা ৪০ জন, আমাদের স্টেট প্ল্যানিং বোর্ড বলছে এবং আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলছেন, ৭০ পারসেন্ট, ভয়ঙ্কর কথা। আমি হঠাৎ ৯ই ফেব্রুয়ারির পশ্চিমবঙ্গ সাপ্তাহিক দেখছিলাম, তাতে যদি আপনি দেখেন, দেখবেন ২৪-পরগনার একটা গ্রামের যে চিত্র দেওয়া হয়েছে, তা সাংঘাতিক, তাতে যা দেখলাম ৭০ নয়, সেখানে নিরক্ষরতা এই গ্রামকে রাক্ষসের মত গ্রাস করে আছে। গ্রামের নাম খোঁজাডাঙ্গা। এই গ্রামে ২২৫টি পরিবারের বাস, এঁ'রা বলছেন সেখানকার অধিবাসীর সংখ্যা ১,৯০০ জন। এই ২২৫টি পরিবারের মধ্যে মাত্র ৭টি পরিবার দারিদ্র্য রেখার উপর আর সবাই দারিদ্র্য রেখার নিচে। তা হলে শতকরা প্রায় ৯৭ হল কি? শতকরা ৯৭ জন দারিদ্র্য রেখার নিচে। কাজে কাজেই এই যে ৯০ কোটি টাকা প্ল্যানিং-এ রাখা হয়েছে, তাতে যে আমাদের ভয়ঙ্কর কিছু উন্নতি হবে, তা আমরা বিশ্বাস করি না।

আর একটা কথা বলা হয়েছে, গত দু'বছরে আমাদের ডেভেলপমেন্টের জন্য খুব বেশি টাকা রাখা হয়েছে। কিন্তু সেটা কি, এই দৃষ্টিভঙ্গি দিয়ে যদি দেখা যায়, তা হ'লে আমরা বুঝতে পারবো যে, সেটা এমন কিছু হয় নি। এমন কি ১৯৬৬ সালের বাজেট, মাননীয় অজয় মুখার্জী মহাশয় যখন মুখ্যমন্ত্রী ছিলেন যুক্তফ্রন্টের ১৯৬৯ সালে, তখনকার বাজেট, তাও যদি সমালোচনা করি, তার চেয়ে একটুও ভাল অবস্থা নয়।

এ'রা বলছেন যে, আমাদের ১৯৬৯-৭০ সালে বিভিন্ন নেশান বিল্ডিং হেডস-এ ১৩৫ কোটি টাকা খরচ হয়েছে। ১৯৭০-৭১ সালে খরচ হয়েছে ১৪৬ কোটি টাকা; ১৯৭১-৭২ সালে খরচ হয়েছে ১৭৮ কোটি টাকা এবং ১৯৭২-৭৩ সালে হয়েছে ১৬৮ কোটি টাকা। কাজে কাজেই ঐভাবে যদি আমরা দেখি, যেভাবে মূল্যবৃদ্ধি ঘটছে, কনজিউমার প্রাইস ইনডেক্স বাড়ছে তাতে ঐ ৯০ কোটি টাকা খরচ করবার প্ল্যান মোটেই বেশী নয়, গর্ব করবারও কিছু মোটেই নয়, ক্রেডিট নেবারও কিছু নয়।

স্টেট প্ল্যান এক্সপেন্ডিচার খাতে আর একটা জিনিস বলেছেন, ১৯৭২-৭৩ সালে এগ্রিকালচার-এ ১২ কোটি ৩৫ লক্ষ টাকা রেখেছেন; আর আসছে বছরের জন্য বাজেটে রাখছেন মাননীয় অর্থমন্ত্রী ১৫ কোটি ১২ লক্ষ টাকা। ইরিগেশনে রেখেছেন ২৭ কোটি ৫০ লক্ষ টাকা, সেখানে হয়েছে ২৭ কোটি ৬০ লক্ষ। ইন্ডাস্ট্রি অ্যান্ড মাইনিং-এ রেখেছেন ৪ কোটি ৩২ লক্ষ টাকার জায়গায় ৭ কোটি ৭৬ লক্ষ। সোস্যাল সার্ভিসে রাখছেন ১৫ কোটি ৬০ লক্ষ টাকার জায়গায় ১৮ কোটি ১ লক্ষ টাকা। এমন কিছু নয়।

আমাদের এখানে বর্তমানে একটি কথা শুনছি যে, কৃষির উন্নতির জন্য বহু কোটি টাকা লগ্নি করা হচ্ছে। সেদিন দেখছিলাম কাগজ-কলমে বহু টাকা লগ্নি করা হয়েছে। কৃষি খাতে এ বছর যা টাকা রাখা হয়েছে, হঠাৎ যদি নজরে পড়ে, খুবই আমাদের আনন্দ হবে। কিন্তু যদি একটু খতিয়ে দেখা যায়, তা হলে দেখা যাবে, ঐ টাকা থেকে ফেরত কিছু পাব না। এবার প্রায় ৯ কোটি টাকা ফেরত পাব। অর্থাৎ সার বিক্রি করছি, যন্ত্রপাতি বিক্রি করছি, টিউবওয়েল বসিয়ে দিচ্ছি, তার জন্য লোকের কাছ থেকে টাকা নিচ্ছি। ৯ কোটি সেই বাবত আমরা ফেরত পাব। তা হলে মোট খরচ থেকে ৯ কোটি টাকা বাদ দিলে সত্যিকারের খরচ হবে ১৪ কোটি টাকা। তা হলে এবার কি করে আমরা দেশে সোসালিজম আনবো তা বুঝতে পারছি না, যদি শতকরা ১৭ জন লোক একটা গ্রামে দারিদ্র্য রেখার নীচে থাকে। আর স্টেট প্ল্যানিং বোর্ড বলেছেন, বলে থাকেন শতকরা ৭০ জন হচ্ছে এই দারিদ্র্য রেখার নীচে। তা হলে সোসালিজম কি করে আসতে পারে? বেকার সমস্যা সমাধানের জন্য নাকি নূতন নূতন কার্যপন্থা গ্রহণ করা হচ্ছে। অবশ্য সেসব এখানে বিশদভাবে উল্লেখ করা হয় নাই। পশ্চিমবাংলায়, আমি আগে একদিন বলেছিলাম, তাঁত শিল্পের অবস্থা খুব শোচনীয়। স্বাধীনতার আগে পশ্চিমবঙ্গে তাঁতের সংখ্যা ছিল ৪৩ হাজার, আজকে সেটা বেড়ে দাঁড়িয়েছে ১ লক্ষ ৭ হাজার। আজকে আরামবাগ মহকুমা থেকে একজন লোক এসে বললেন, মশায়, তাঁতীদের বাড়ির মেয়েরা এখন ভিক্ষা করতে নেমেছে। ৪৩ হাজার যেখানে তাঁত ছিল, সেই সংখ্যা বেড়ে ১ লক্ষ ৭ হাজার হল, তবু তাঁতীদের বাড়ির মেয়েরা ভিক্ষা করতে বেরিয়েছে, তার জন্য বাজেটে কোন ব্যবস্থা করা হয়েছে বলে মনে হয় না, সুতো পাওয়া যায় না। আমাদের পশ্চিমবাংলার অর্ধেক কটন মিল নাকি সিক না কি হয়েছে; না কি রোগ হয়েছে জানি না! আমাদের সময় এই কটা মিলে ২৬ কোটি মিটার কাপড় হতো, অজয়বাবুর আমলে হয়েছে ১৭ কোটি মিটার কাপড়। আর এখন এত হৈ-চৈ হচ্ছে, এত এত উন্নতি হয়েছে, ২৬ কোটি মিটার থেকে নেমে এখন মাত্র ২১ কোটি মিটার কাপড় উৎপন্ন হচ্ছে। হ্যান্ডলুম-এ কাপড় হত দু কোটি মিটার, এখন সেটা কমে হয়েছে ১৮ লক্ষ মিটার। ভারতবর্ষে হ্যান্ড লুম আছে ৩০ লক্ষ। ও'রা বলবেন হ্যান্ড লুম বোর্ড আছে ও'রা বলবেন ৩০ লক্ষ হ্যান্ডলুম-এ ৭৫ লক্ষ লোক কাজ করে। অর্থাৎ এক একটি তাঁতে আড়াই জন লোক কাজ করে। ভারতবর্ষে বড় বড় রেজিস্টার্ড ফ্যাক্টরিজ আছে সেখানে ৪০ জনের বেশী কাজ করে। আর একমাত্র হ্যান্ডলুমে ভারতবর্ষে প্রায় ৭৫ লক্ষ লোক কা

[3-40—3-50 p.m.]

করে। সেই যে শিল্প সেই শিল্পের জন্য আমরা কিছু করি না। সেই শিল্পের জন্য আমাদের করা উচিত। আমাদের কয়লাশিল্প রাষ্ট্রীয়করণ করা হয়েছে। ভাল কথা। কিন্তু অবস্থাটা কি? আমাদের যেখানে ১৯৬৬ সালে দু কোটি টন কয়লা হয়েছে, যেখানে যুক্তফ্রন্টের আমলে ২ কোটি ৩ লক্ষ টন হয়েছে, সেখানে এখন হচ্ছে এক কোটি ৬৯ লক্ষ টন। আর যেখানে ১ লক্ষ ১২ হাজার লোক কাজ করেছে সেখানে ৯৭ হাজার লোক কাজ করেছে। আমাদের পাটশিল্পের খুব উন্নতি হচ্ছে। তবে দুঃখের বিষয়, পাট তো আমরা খেতে পারি না। তবে কয়লা লোকের রাঁধবার জন্য লাগে। তা যা দাম হয়েছে তাতে লোকে এক বেলাও রাঁধতে পারবে কিনা সন্দেহ। আমাদের যদি উন্নতির কথা ভাবতে হয়, তবে আমাদের দৃষ্টিভঙ্গিকেও বদলাতে হবে। আমাদের এই যে পরিকল্পনার বই যেটা দেওয়া হয়েছে এতে অনেক ভালো ভালো কথা বলা হয়েছে, কিন্তু একটা জিনিস দেখে আমার মনে আশঙ্কা জেগেছে, সেটা সি এ ডি পি। আমি নাম দিয়েছি ক্যাড প্রজেক্ট। এই কথাটা মনে হয় আন-পার্লিয়ামেন্টারী নয়। তাতে খুব হিসেব করে বলা হয়েছে এক হাজার টাকা যদি পার একর খরচ করা যায়, তা হলে খুব উন্নতি হবে, আর ১০ হাজার একর অর্থাৎ ৪ হাজার হেকটরকে একটা ব্লক বা একটা কনসলিডেটেড এরিয়া করে চাষ করলে ভাল হবে। আমরা দেখেও শিখছি না, ঠেকেও শিখছি না। যে রাশিয়ায় সমস্ত জমি রাষ্ট্রীয়করণ হয়েছে বা যৌথ খামার হয়েছে, যেখানে মাথাপিছু কৃষিজমি সাড়ে ৬ বিঘা, ভারতবর্ষে যেখানে দু বিঘা এবং পশ্চিমবঙ্গে যেখানে তার চেয়েও কম, তারা আমেরিকা থেকে, ইউ এস এ থেকে ঘৃণ্য ধনতান্ত্রিক দেশ থেকে এই বছর ৫ শো মিলিয়ন গম কিনেছে। আমরা সেইজন্য ভাও গম কিনতে পারছি না। আমাদেরও খুব গম দরকার আছে। এই যে ক্যাড প্রজেক্ট এটা করলে আমাদের সর্বনাশ হবে। আমি সেদিন শুনেছিলাম, আনন্দবাজারে বেরিয়েছিল, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় নিশ্চয় ভাল করে জানেন সুন্দরবন এবং আরও কোন কোন জায়গায় এরা তুলা চাষ করছেন। আমি যতদূর শুনেছি, ১৯ লক্ষ একর জমিতে চাষের জন্য ১৯ লক্ষ ৫৫ হাজার টাকা খরচ হয়েছে, আর তুলা হয়েছে তিনশো কি চারশো মণ। এক মণের দাম তা হলে এক লক্ষ বি দু লক্ষের বেশি হল। এইরকম যদি করি, তা হলে ভাল হবে না। আমরা কৃষক যদি একর প্রতি এক হাজার টাকা করে দিই, যদি জলের ব্যবস্থা হয়, তা হলে ভাল হয়। আমি এইবার আরাম বাগে গিয়েছিলাম, একজন কৃষককে, ভদ্র কৃষককে, শিক্ষিত কৃষককে জিজ্ঞাসা করে জানতে পারলাম মাত্র চার বিঘা জমিতে গত পাঁচ বছর ধরে চাষ করছে। গত তিন বছরে প্রত্যেক বিঘা জমি থেকে ১২ শো টাকা করে লাভ করেছে। আর যুগোশ্লাভিয়াতে যা ঘটছে, পোলান্ডে যা ঘটছে রাশিয়াতে যা অন্যভাবে ঘটেছে, তা দেখেও কি আমাদের শিক্ষা হবে না? আমাদের মাননীয় কৃষিমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী, আর ক্যাবিনেট সদস্যদের কাছে আমার অনুরোধ তাঁরা অন্যভাবে চিন্তা করুন ভূমি সম্বন্ধে আমাদের যে সমস্ত কুসংস্কার আছে তা দূর করতে হবে। যতক্ষণ পর্যন্ত আমাদের কৃষকদের আমরা ইকনমিক হোল্ডিং দিতে না পারি ততক্ষণ আমাদের ইকনমিক উন্নতি আসতে পারে না।

আমি কয়েকটি জায়গায় দেখলাম যে, তিন একর ইকনমিক হোল্ডিংয়ে যদি একটা শ্যালো টিউবওয়েল দেওয়া যায়, আমাদের কৃষিমন্ত্রী নিশ্চয় জানেন ভাল করে এবং সেখানে যদি ফার্টিলাইজার দেওয়া যায়, তা হলে কাজ খুব ভাল হবে। আজকে আমার মত বদলেছে যে, খুব বেশি কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার করা উচিত নয়। এ সম্বন্ধে দুটি স্কুল আছে—দুটি মত আছে। কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার করলে জমির সর্বনাশ হয়ে যায়। কেননা জমিতে যে ফসল হয় তাতে মাইকোলাইজড অ্যাকসনে যে ব্যাকটিরিয়া জন্মাতে সাহায্য করে সেগুলি নষ্ট হয়ে যায়। তাই কেমিক্যাল সার ব্যবহার না করাই ভাল। সেখানে সবুজ সার, কমপোস্ট সার, জৈব সার ব্যবহার করতে হবে। তাতে ভাল ফল পাওয়া যাবে এবং তাতে জমি সুস্থ ভাল থাকে। যে বৈজ্ঞানিক জৈব সার অরগানিক ম্যানিওর নট ইনঅরগানিক ম্যানিওর বলেছিলেন ব্যবহার করতে, যাতে ক্ষতিকর হবে না, তিনি হলেন আলবার্ট হাওয়ার্ড, তিনি ৫০ বছর আগে পুসা এগ্রিকালচার‍্যাল ইনস্টিটিউট-এ ছিলেন পোকামাকড় দেখতেন যন্ত্র দিয়ে পরীক্ষা করতে

রোগ নির্ণয় করতেন, তিনি একবার এক অঞ্চলে যান যেখানে খুব পোকা লেগেছিল—সমস্ত ফসল নষ্ট হয়ে গেছে, কিন্তু তারই এক জায়গায় দেখলেন সুন্দর ফসল হয়েছে প্রায় ৬-৭ একর জমিতে, তিনি ভাবলেন ব্যাপারটা কি? যেখানে ঐ পোকা লাগে নি সেখানে দেখেন তার পাশে একটা ভাগাড় রয়েছে সেখান থেকে তার জল আসে বলে পোকা লাগে নি। সেই মাইকোলজিস্ট তাঁর ইনস্টিটিউটে এসে গভর্নমেন্টকে চিঠি লিখলেন যে, আমি অন্যভাবে কাজ করতে চাই, পোকা-মাকড় মারার ব্যাপারে অন্য দৃষ্টিভঙ্গি নিয়ে। তাঁকে তা করতে দেওয়া হল না। তিনি পদত্যাগ করলেন। তার পর তিনি ইন্দোরের মহারাজের কাছে গিয়ে জমিতে চাষাবাদ করলেন। তিনি যে ল্যাবরেটারীতে কাজ করতেন ইন্দোর কমপোস্ট সেখানে তিনি গবেষণা করেছিলেন এবং নাইটহুড উপাধি পেয়েছিলেন। তাঁর বই আছে, মাননীয় কৃষিমন্ত্রী সেটা পড়তে পারেন—সেই বইটার নাম এগ্রিকালচারাল স্টেটমেন্ট। যেমন নিউ স্টেটমেন্ট, ওল্ড স্টেটমেন্ট। পরে তিনি স্যার আলবার্ট নামে পরিচিত হন। ইউ কে-এর প্রাইম মিনিস্টারের ভগনী মিসেস বেলফোর তাঁর একটা বই আছে লিভিং সয়েল—সেটাও আম্মদের মাননীয় কৃষিমন্ত্রীর পড়া উচিত। অবশ্য বর্তমান যে অবস্থা সেখানে কেমিক্যাল ফার্টিলাইজার ব্যবহার করা ছাড়া উপায় নেই। আর তা-ই দিতে পারছেন না। কৃষিমন্ত্রী নিশ্চয় জানেন, আপনারা ৯০ হাজার টন ফার্টিলাইজার চেয়েছিলেন, পেলেন কি? মাত্র ৩৪ হাজার টন, কি করে ফসল হবে? যদি জলসেচ ব্যবস্থা থাকে আর সার যদি না পাওয়া যায়, তা হলে কি করে কি হবে? আশ্চর্যের বিষয়, আমাদের খাদ্যমন্ত্রী যাঁকে এখানে দেখছি না, তিনি খুব ভাগ্যবান। আমি হিসাব করে দেখলাম, আমাদের সময় যখন সবচেয়ে বেশী চাল হয়েছে ১৯৬৬ সালে ৪৮ লক্ষ টন, ১৯৬৮ সালে ৫৭ লক্ষ ১৯৬৯ সালে ৬০ লক্ষ, ১৯৭০ সালে ৬১ লক্ষ টন, ১৯৭১ সালে ৬৫ লক্ষ টন—আর এবারে ৬২ লক্ষ টন চাল হয়েছে। ভয়ঙ্কর ব্যাপার হয়েছে আমাদের ক্রমেই যথেষ্ট আস্থা বাড়ছে। ১৯৬৬ সালে

[3-50—4 p.m.]

যেখানে মাত্র ৪৫ হাজার টন গম হয়েছিল, এখন সেটা বাড়তে বাড়তে ৯ লক্ষ টনের উপর হয়েছে। তা হলে চাল আর গমে এখন প্রায় ৭২ লক্ষ টনের মত ওরা পাচ্ছেন, যেখানে আমাদের সময়ে আমরা ৪৮-৪৯ লক্ষ টন পেতাম। (ভয়েসঃ তখন তো লোকসংখ্যা ডাবল হয় নি) মাননীয় সদস্য মশাই ঠিকই বলেছেন পপুলেসন বেড়েছে। গত পাঁচ বছরে আমাদের পপুলেসন কত বেড়েছে? পপুলেসন বেড়েছে ১২ পার্সেন্ট, আর চাল, গম বেড়েছে ৫০ পার্সেন্ট, তবুও আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়, কাগজে দেখি, উনি বলছেন ভয়ঙ্কর ব্যাপার। আবার সেদিন উনি বলেছেন, আমাদের আমলের চেয়ে অবস্থা ভাল। ভাল কথা। আমাদের আমলে যেখানে চাল, গমে ৪৯ লক্ষ টন হত, এখন সেখানে ৭২-৭৩ লক্ষ টন হচ্ছে এবং লোকসংখ্যা যদি ১২ পার্সেন্ট বেড়ে থাকে, আর খাদ্যশস্য যদি ৫০ পার্সেন্ট বেড়ে থাকে, তা হলে অবস্থা নিশ্চয় ভাল বলতে হবে। তবুও এত কান্নাকাটি কেন তা আমরা বুঝতে পারছি না, দিল্লী আমাদের দিল না, দিল্লী আমাদের দিল না করছেন কেন? আর একটি জিনিস ও'রা সকলেই বলছেন আমাদের এখানে রাজত্ব খুব ভাল চলছে, একেবারে শান্তি স্থাপন হয়ে গেছে। আমরা বলছি কবরস্থানেরশান্তি, শ্মশানের শান্তি স্থাপিত হয়েছে বৈকি। তবে চুরি, ডাকাতি, ছিনতাই আগের চেয়ে, নকশালের চেয়ে বেড়েছে, ঢালাওভাবে বেড়েছে, সংবাদপত্রে এইসব খবরগুলি আজ প্রকাশিত হয় না। ১৯৬৬ সালে যখন ৪৮ লক্ষ টন চাল হয়েছিল তখন আমরা প্রোকিওরমেন্ট করেছিলাম ৫ লক্ষ টন, আর ঐ যুক্তফ্রন্ট সরকারের আমলে মাননীয় অজয় মুখার্জি মহাশয় যখন চীফ মিনিস্টার তখন ১ লক্ষ ৫০ হাজার টন প্রোকিওরমেন্ট হল, আর আমাদের কতই না নিন্দা করেছিলেন। তাঁরা কিন্তু ৫ লক্ষ টনের জায়গায় মাত্র ১ লক্ষ ৫০ হাজার টন করেছিলেন। ১৯৬৮-৬৯ সালে ৩ লক্ষ ১৮ হাজার টন, ১৯৬৯-৭০ সালে ৪ লক্ষ ৫৪ হাজার টন, ১৯৭০-৭১ সালে ৪ লক্ষ ১১ হাজার টন এবং তারপরে হল ২ লক্ষ ২৬ হাজার টন। যেখানে ৭৪ লক্ষ টন চাল, গম মিলিয়ে উৎপন্ন হয়েছে সেখানে মাত্র ২ লক্ষ ২৬ হাজার টন প্রোকিওরমেন্ট হল কেন? আর সেই প্রতিক্রিয়াশীল রাজত্বের সময় ৪৮ লক্ষ টনের মধ্যে ৫ লক্ষ টন প্রোকিওরমেন্ট হয়েছিল, কিন্তু তখন ভাল রাজত্ব চলছিল না। এফিসিয়েন্সীর অভাব কিন্তু তখন হচ্ছিল না। আজকে সেই জন্য সমস্ত জিনিসগুলি নতুন করে দেখতে হবে। আমাদের

কৃষির ব্যাপারে আর একটি জিনিস বলতে চাই, আমাদের আলুর উৎপাদন খুব হয়। যেমন আমাদের আমলে যেখানে ৪৫ হাজার টন গম ছিল এখন ৯ লক্ষ টন গম হচ্ছে, আর আলু এখন কিন্তু ৬-৭ লক্ষ টন হচ্ছে। আলু কার্বোহাইড্রেড ফুড। কাজেই আলু যদি বেশী করে খাওয়া যায়, তা হলে আমাদের চাল, গমের সাশ্রয় হবে নিশ্চয়। জার্মানী খায়, আয়ারল্যান্ড খায়, সব দেশই খায়, তারা কার্বোহাইড্রেট দিয়ে বেশী করে পূরণ করে। আর একটি কথা আমাদের মাননীয় অর্থমন্ত্রিমহাশয় উল্লসিত হয়ে বলেছিলেন, কি? না, আমাদের অবস্থা এখন খুব ভাল, স্মল সেভিংস খুব আদায় হচ্ছে। আমি বুঝি না স্মল সেভিংস বেশী করে আদায় হওয়া ভাল, না মন্দ সেটা আমি জানিও না। মহারাষ্ট্রে সেটা কত হয়েছে? মহারাষ্ট্রে ফ্যাক্টরি ওয়ার্কার্স আগে যেখানে ৯ লক্ষ ছিল, এখন ১৩ লক্ষ হয়েছে। আমাদের আমলে ৮ লক্ষ ৬০ হাজার ছিল, কমে কমে যুক্ত-ফ্রন্টের আমলে হল ৭ লক্ষ ৯১ হাজার, আর এখন বেড়ে বেড়ে ৮ লক্ষ ৯ হাজার হয়েছে। কাজে কাজেই মহারাষ্ট্র কম করে আদায় করেও সেই টাকা তারা ইন্ডাস্ট্রিতে ভেস্ট করছে। আর আমরা সেই টাকা ইন্ডাস্ট্রিতে ভেস্ট করতে পারছি না। আমরা স্মল সেভিংসে হয়ত বেশী করে টাকা পাচ্ছি। স্মল সেভিংসের ব্যাপারটি আমি একটু তলিয়ে দেখছিলাম। মাননীয় অর্থমন্ত্রিমহাশয় যে উল্লসিত হয়েছেন, এত উল্লসিত হবার কোন কারণ নেই। কেন? ১৯৬৭-৬৮ সালে আমাদের পশ্চিমবাংলায় ১৬ কোটি টাকা স্মল সেভিংসে আদায় হয়েছিল, আর ভারতবর্ষে ১১৮ কোটি টাকা, ১৯৬৮-৬৯ সালে নেমে গেল ১২ কোটিতে, তখন যুক্তফ্রন্টের আমল নয়, রাষ্ট্রপতির শাসন চলছিল, আর সমস্ত ইন্ডিয়ায় হল ১১২ কোটি টাকা, ১৯৬৯ সালে যখন যুক্তফ্রন্ট সরকার এল তখন তারা ২০ কোটি টাকা আদায় করেছিলেন। তা হলে তাদের লোকেরা নিশ্চয় সমর্থন করতো না— ২০ কোটি টাকা দিল কেন? ভারতবর্ষে হল ১২৭ কোটি টাকা, আর ১৯৭০-৭১ সালে আবার রাষ্ট্রপতির শাসন, সেই সময় কমে গিয়ে হল ১৬ কোটি টাকা, ভারতবর্ষে মোট বেড়ে হল ১৮৮ কোটি টাকা। আর ১৯৭১-৭২ সালে আমাদের পশ্চিমবাংলায় ৩০ কোটি টাকা আর ২২৫ কোটি টাকা। তারপর আমার আর একটা জিনিস দেখে হাসি পায়, সেটা হচ্ছে স্টেট লটারী। এটা আমাদের সময় ছিল না। এই লটারী বোধ হয় একরকম সোসালিজম—অনেক লোকের কাছ থেকে নিয়ে একজনকে দিয়ে দেওয়া, যাই হোক সেই স্টেট লটারীর অবস্থাও শোচনীয়। ১৯৬৯ সালে অজয়বাবু যখন মুখ্যমন্ত্রী তখন এটা প্রথম হয়, তাতে লাভও হল ৪৫ লক্ষ টাকা, নিশ্চয় অজয়বাবুর মন্ত্রিসভার সমর্থন ছিল, তা না হলে হবে কি করে? তারপর ১৯৭০ সালে রাষ্ট্রপতির আমলে লাভ গিয়ে দাঁড়ালো ১৯ লক্ষ টাকায় আর আমাদের এই বন্ধুরা আসার পর লটারী গিয়ে দাঁড়ালো লোকস্যানে। দরকার কি লটারী করবার? ১৯৭২ সালে ৫০ হাজার টাকা লোকসান। এখন বোধ হয় এর দ্বারা আর সোসালিজম পালন হচ্ছে না, তা না হলে হবে কেন? তারপর এই বইটাতে অনেক ভাল ভাল কথা আছে, বেকার সমস্যার সমাধান ইত্যাদি। আমি কৃষি বিভাগের মন্ত্রিমহাশয়ের কাছে একটি জিনিস উত্থাপন করতে চাই। আমি দুটি রসিদ আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীকে দিচ্ছি। আমি যখন আরামবাগে যাই তখন লোকেরা বলেন ঐ লিফট ইরিগেসান হোক বা ডিপ টিউবওয়েল ইরি-গেসান হোক, সব জায়গায় দুষ্ট লোকেরা—কোন্ দলের লোক বলব না, চটে যাবেন, কিছু দুষ্ট লোক এক-একটা করে সেচ কমিটি করেছেন। তারা প্রত্যেক জায়গায় বিঘা-প্রতি টাকা আদায় করছেন। তারা করছেন কি—রাত্রে আসছেন, কৃষিমন্ত্রী শুনুন, সেই সব চালিয়ে লোকের কাছ থেকে টাকা নিয়ে বে-আইনীভাবে টাকা নিয়ে, যার পাওনা নয় তাকে দিচ্ছেন আর যার পাওনা তাকে দিচ্ছেন না। আমি এই রসিদ দুটি আপনাকে দিচ্ছি, আপনি এটা দয়া করে কৃষিমন্ত্রীকে দিয়ে দেবেন, এটার যেন সুব্যবস্থা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট দেখে উল্লসিত হবার কিছু নেই। এখন তো সময় নেই পরিবর্তন করার, তবে অর্থমন্ত্রী মহাশয়কে বলছি, এই যে স্টেট প্ল্যানিং বোর্ড করেছেন, অনেক সময় দিয়েছেন, অনেক ভাল ভাল চিন্তা করেছেন, অনেক তথ্যও এতে দিয়েছেন—স্টেট প্ল্যানিং বোর্ডে নতুন করে আমাদের প্ল্যানিং-এর ব্যবস্থা করতে হবে। তাতে ৫ হাজার কোটি টাকা লাগবে কি ৪ হাজার ক্যোটি টাকা লাগবে, সমগ্র ভারতের জন্য ৫১ হাজার না ৫৪ হাজার কোটি টাকা লাগবে সেটা আলাদা কথা, কিন্তু যে টাকাটা খরচ হবে সেটার বেনিফিট যেন গরিব লোকেরা পায়। পশ্চিমবাংলার শতকরা ৭০ জন যারা দারিদ্র্য সীমার নীচে রয়েছে তাদের হাতে যেন যায়। সেটা কি করে যাবে সে চিন্তা আপনাদের করতে হবে।

আমার যা মত সেটা আমি আগেও বলেছি পুনরায় বলছি, আমাদের ইকনমিক হোল্ডিং-এর ব্যবস্থা করতে হবে, সেচের ব্যবস্থা করতে হবে—ক্যাড প্রোজেক্টে যাবেন না, ৯ বিঘা করে জমি দিতে হবে সেচ এরিয়াতে এবং ১৫ বিঘা করে দিতে হবে অ-সেচ এরিয়াতে। অবশ্য অ-সেচ এরিয়াতেও অনেক জায়গায় টিউবওয়েল বসতে পারে—বাঁকুড়া, বীরভূম, ঝাড়গ্রামে হয়ত বসবে না, কিন্তু অনেক জায়গাতে বসতে পারে। এসব যদি করা যায়, তা হলে শতকরা ৫৫ জন যারা কৃষিকাজ করে তাদের ক্রয়শক্তি বাড়বে এবং তার ফলে তারা কাপড় ও অন্যান্য ভোগ্যপণ্য ব্যবহার করবে। আর সে সব জিনিস গ্রামেই তৈরি করতে হবে। এই দৃষ্টিভঙ্গি নিয়ে যদি ৫ম পঞ্চবার্ষিক পরিকল্পনা রচনা করেন, তা হলে দারিদ্র্য দূর হবে, ধনবৈষম্য অনেক কমে যাবে, সত্যিকারের যে সোস্যালিজম—সমাজতন্ত্র তা প্রতিষ্ঠিত হবে।

[4-00—4-10 p.m.]

**Shri A. H. Besterwitch:** Sir, I thank you very much for giving your decision in connection with my colleague, Shri Timir Baran Bhaduri, on a point of order of Shri Biswas. I thank you for this.

**শ্রীসত্য ঘোষালঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেটের সাধারণ বিতর্কে যোগ দিয়ে আমি প্রথমে একটি কথা বলতে চাই, সেটা হচ্ছে ধৈর্যের কথা। ডাঃ আবেদিন সেদিন ভারতীয় সংস্কৃতির কথা বলে ধৈর্য এবং তিতিক্ষার কথা বলেছিলেন। কাজেই উনি যখন একথা বলছিলেন তখন লক্ষ্য করেন নি ওর বক্তব্যের সময় যারা ভারতীয় সংস্কৃতি পালন করতে বলেছিলেন তদানুসারে আমি সম্পূর্ণ ধৈর্য ধরে বসেছিলাম। কিন্তু যখন বিশ্বনাথবাবু বলছিলেন তখন কেউ কেউ অধৈর্য হচ্ছিলেন, অর্থাৎ ভারতীয় সংস্কৃতিকে ঠিক ঠিক পালন করেন নি, অর্থাৎ ধৈর্য হারিয়েছেন। কাজেই আমি আশা করবো আমি যখন বক্তৃতা আরম্ভ করবো তখন ভারতীয় সংস্কৃতি অনুসৃত হবে এবং আমার বক্তব্য সকলে ধৈর্য ধরে শুনবেন। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই, ডাঃ আবেদিন সেদিন বিশ্বনাথবাবু যখন বক্তৃতা দিতে ওঠেন তখন ধৈর্য হারিয়ে একেবারে ক্রোধ-কুণ্ঠিত ভাবে আমাদের বিশ্বাসঘাতক বলে নিন্দিত করেছেন। আমি অবশ্য সেই প্রসঙ্গে কিছু বলতে চাই না। আমি শুধু এইটুকু বলতে চাই, যখন ডাঃ আবেদিন আমাদের বিশ্বাসঘাতক বলে বলছিলেন সেদিনই উড়িষ্যায় শ্রীমতী নন্দিনী শতপথি সরকারের পতন ঘটেছে। একবারের জন্যও ডাঃ আবেদিনের মনে সেকথা উদিত হয় নি, শ্রীমতী নন্দিনী সরকারের পতনের জন্য যারা চক্রান্ত করেছে তারা দক্ষিণপন্থী প্রতিক্রিয়াশীল গোষ্ঠী, তার মধ্যে অতিবাম হঠকারীরাও আছেন। এমন কি শ্রীমতী নন্দিনীর দলেরও কয়েকজন এম এল এ-ও দলত্যাগ করেছেন এবং উপ-মুখ্যমন্ত্রী স্বয়ং চলে গেছেন। কিন্তু দৃঢ়ভাবে কনসিস্ট্যান্টলি দাঁড়িয়ে আছে একমাত্র কমিউনিস্ট। অথচ তখনই ডাঃ জয়নাল আবেদিন বেছে নিলেন আমাদের বিশ্বাসঘাতক বলে অ্যান্ড ডক্টর আবেদিন ইজ অ্যান অনারেবল ম্যান। শুধু তাই নয়, শ্রীমতী নন্দিনীর যখন নির্বাচন হচ্ছিল, তখন সেই নির্বাচন এলাকার এক শত মাইলের মধ্যে নীলমনি রাউতকে দেখা যায় নি। কিন্তু লাঠির ঘায়ে মাথা ফেটেছিল কমিউনিস্ট নেতা জেড এ আমেদ-এর। অথচ ডাঃ আবেদিন আমাদের বিশ্বাসঘাতক বললেন। অন্ধ্র যখন বিচ্ছিন্নতাকামী আন্দোলন করছে, অন্ধ্রে যখন লড়াই করছে বিচ্ছিন্নতাকামী প্রতিক্রিয়াশীল চক্র তাদের কি নাম দেব জানি না, আমাদের নাম যদি হয় প্রোগ্রেসিভ ডেমোক্রেটিক অ্যালায়েন্স, তা হলে তাদের একথা বলবো কিনা রিগ্রেসিভ আন-ডেমোক্রেটিক মিস-অ্যালায়েন্স। তারা যখন চক্রান্ত করছে তখনই কমিউনিস্টরা কনসিস্ট্যান্টলি লড়াই করছে, মার খাচ্ছে পাল্টা ধর্মঘট ডাকছে বিচ্ছিন্নতাকামীদের বিরুদ্ধে, অথচ সেই সময়ে ডাঃ জয়নাল আবেদিন আমাদের বেছে নিলেন বিচ্ছিন্নতাকামী বিশ্বাসঘাতক বলার জন্য, অ্যান্ড অব কোর্স ডাঃ আবেদিন ইজ আন অনারেবল ম্যান। শুধু তাই নয়, আমাদের এখানে এমন নেতা মাননীয় মন্ত্রী স্বয়ং, আর একজন মন্ত্রী যিনি ইন্ডিফ্যাটিগেবল তত্ত্ববিদ, তিনি এটা আরো দৃঢ়তর টেনে নিয়ে গিয়ে বললেন, সর্ব ক্ষেত্রেই কমিউনিস্টরা বিশ্বাসঘাতকতা করেন। এমন কি আন্তর্জাতিক ক্ষেত্রে, জার্মানির আন্তর্জাতিক ক্ষেত্রে, স্পেনে, ফ্রান্সে তিনি একবারও এখানে দয়া করে বললেন না, জার্মানে কমিউনিস্টরা যুক্তফ্রন্টের তত্ত্বকে প্রত্যাখ্যান করার ফলে সেখানে ফ্যাসিজম উদ্ভব হয়েছিল।

ফ্যাসিবাদ উদ্ভবের পরে কমিউনিস্ট নেতা মিস থাইমানকে যখন বুলেটের মালা পরিয়ে দেওয়া হয়েছিল তখন অনেকেই সোস্যাল ডেমোক্র্যাটরা ফ্যাসিবাদের কাছে আত্মসমর্পণ করেছিল্যে। তিনি একথা বললেন না, স্পেনে গণতান্ত্রিক যে সংগ্রাম, যে সংগ্রামে পন্ডিত নেহেরু গিয়েছিলেন ইন্টারন্যাশনাল ব্রিগেড-এ ওখানে বক্তৃতা করবার জন্য সেই সংগ্রামের নায়ক যার নাম ইতিহাসে লেখা রয়েছে তার নাম হল ল্যপতপর সোনিয়া (?) তিনি কমিউনিস্ট নেত্রী তাঁর কথা মনে পড়লো না যে ফরাসী দেশের কথা তিনি বললেন। যখন সমগ্র ফ্রান্স মূক হয়ে গিয়েছিল তখন একটি মাত্র একক কণ্ঠস্বর উদ্ধৃত হয়েছিল, সেই কণ্ঠস্বর হচ্ছে রুমানিযার কমিউনিস্ট পার্টি মুখপাত্র। সেই কমিউনিস্ট পার্টি মুখপাত্রের সম্পাদক গ্যাব্রিয়েলকে কারারুদ্ধ করে যখন জিজ্ঞাসা করা হয়েছিল, তোমাকে মুক্তি দেওয়া যেতে পারে যদি তুমি এই সরকারকে সমর্থন করো। জেল থেকে তিনি বলেছিলেন দেন মাই আনসার ইজ এমপেথেটিক্যালি নো। তারপর গ্যাব্রিয়েল নিহত হবার পর সেই কারাকক্ষ খুলে দেখা গিয়েছিল সেই দেওয়ালে রক্তের অক্ষরে লেখা আছে, আই অ্যাম ডাইং সো দ্যাট ফ্রান্স মে লিভ। আমি মারা যাচ্ছি যাতে ফ্রান্স বাঁচতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানেও বলতে চাই সেই কথা প্রথমে, যদি দক্ষিণপন্থী প্রতিক্রিয়া কোনদিন মাথা তুলে দাঁড়ায়, যদি সেই প্রতিক্রিয়াশীল চক্র কোনদিন আমাদের প্রগতিশীল রবকে থামিয়ে দিতে চায়, না করুন এমন অবস্থা না আসে, পশ্চিম-বাংলা যদি বিপন্ন হয়, সেদিন কাকে কাকে পাওয়া যাবে আমি জানি না। কিন্তু কমিউনিস্ট পার্টি থাকবে লড়াই-এর প্রথম সারিতে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইসব কথা না বলতে হলে খুশী হতাম, কমিউনিস্ট পার্টির গুণকীর্তন করার কোন প্রয়োজন নেই। কিন্তু আমি কেন এই কথা বলছি। আমি বলতাম না, আমি লক্ষ্য করেছি গত কয়েকদিন ধরে এখানে এই বিধানসভাকে ব্যবহার করা হয়েছে কমিউনিস্ট বিরোধী ধর্মযুদ্ধের মঞ্চ হিসাবে ব্যবহার করেছেন অনেকে। সেই জনাই আমি বলছি, আই অ্যাম ডিফেন্ডিং মাইসেলভ অ্যাজ এ উন্ডেড কমিউনিস্ট। এই প্রসঙ্গে আমি বলতে চাই কোন কোন সদস্য, এমন কি মাননীয় মন্ত্রী শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয় পর্যন্ত এই কথা বলছেন। কারণ যেহেতু কিছু কিছু বাজেট প্রসঙ্গে সমালোচনা করা হয়েছে, তিনি রাগ করে বলেছেন, এই সমালোচনা যদি করেন, তা হলে মোর্চা থেকে বেরিয়ে যান। এই কথা খুবই দুঃখের যে, উনি মোর্চা থেকে বেরিয়ে যেতে বলেছেন। এখন তা হলে কাশীবাবুর লজিক হল এইরকম, আমরা কেন এখানে আছি যদি সমালোচনা করি, তা হলে বেরিয়ে যান। তার মানেটা হল —একটা কথা আছে আপনি জানেন,

if the books are in conformity with the quorum, they are superfluous and if the books are not in conformity with the quorum permicious. While the books are either in conformity or not in conformity they are superfluous or permicious

যদি সব সময় আপনাদের সঙ্গে আমাদের সমস্ত কথা মিলে যায়, তা হলে আমাদের যাবতীয় বক্তব্যে আমরা সুপারফ্লুয়াস, আর যদি না মেলে, যদি আমরা সমালোচনা করি, তা হলে আমরা পার্নিসাশ। যে-কোন কথাই বলবো, হয় মিলবে, নয় মিলবে না। তা হলে হয় আমি সুপারফ্লুয়াস, নয় আমি পার্নিসাশ এবং এইভাবে যদি স্বয়ং মন্ত্রিমহাশয়ও বলেন তা হলে তো আমরা খুব নাচার হয়ে পড়ি। যাই হোক, দিস ইজ এ ব্যাড লজিক। সেই জন্য আমি এই কথার মধ্যে যেতে চাই না। কিন্তু মোর্চাটা তো কোন ব্যক্তিবিশেষের অনুগ্রহে তৈরি হয় নি। আর কোন ব্যক্তিবিশেষের ইচ্ছায় সেটা ভেঙে যেতে পারবে না। আমি চাইলেও নয়, এবং মাননীয় কাশীকান্ত মৈত্র মহাশয় চাইলেও নয়। কারণ এই মোর্চা ভাঙার অধিকার আমাদের নেই। এই মোর্চা গড়ে উঠেছে একটা ঐতিহাসিক প্রয়োজনে, একটা ঐতিহাসিক কর্তব্য সাধনের জন্য। সেই ঐতিহাসিক প্রয়োজন হল বামপন্থী এবং গণতান্ত্রিক শক্তির মোর্চা একচেটিয়া পুঁজিপতি, সাম্রাজ্যবাদ এবং সামন্ততন্ত্রের অবশিষ্টের বিরুদ্ধে সংগ্রাম করবার জন্য। সেই সংগ্রামই হল তার রণধ্বনি এবং সেই সংগ্রামের মধ্য দিয়ে তা বিকশিত হবে, তা বৃদ্ধি পাবে। তাই মোর্চার বামপন্থীর শরিক হিসাবে কমিউনিস্ট পার্টির আমরা সেই সাম্রাজ্যবাদ, একচেটিয়া পুঁজি এবং সামন্ততন্ত্রের বিরুদ্ধে সংগ্রামের প্রসার ঘটাতে চাই। আপনি জানেন স্যার, অত্যন্ত আবেগের সঙ্গে এই সংগ্রাম আমরা কেন করতে চাই, মেনস লাইফ ইজ অফ

ম্যানস লাভ, ইজ এ থিং অ্যাপার্ট—ইট ইজ এ ওম্যান্স সোল এক্সিস্টেন্স। ঠিক তেমনি আমরা কমিউনিস্টরা বিশ্বাস করি এই তত্ত্বে এবং এর দ্বারা প্রসার ঘটতেই হবে। এই প্রসার না ঘটলে সাম্রাজ্যবাদকে রোখা যাবে না, এই প্রসার না ঘটলে একচেটিয়া পুঁজিকে রোখা যাবে না, এই প্রসার না ঘটলে সামন্ততন্ত্রের অবশিষ্টকে খতম করা যাবে না। সেই কাজই আমরা করতে চাই। কাজেই মোর্চা আমাদের সমগ্র অস্তিত্ব, এই মোর্চাকে আমরা বিশ্বাস করি একটা কৌশল হিসাবে। শুধু তাই নয়, এই মোর্চাকে আমরা বিশ্বাস করি এই কাজকে রূপায়ণ করবার জন্য একটা কার্যক্রম হিসাবে, যে কার্যক্রম ছাড়া এই একচেটিয়া পুঁজিপতি এবং সামন্ততন্ত্রকে রোখা যাবে না। কারণ এই একচেটিয়া পুঁজির বিরুদ্ধে অনেকের স্বার্থ আছে, শ্রমিকের স্বার্থ আছে, কৃষকের স্বার্থ আছে, মধ্যবিত্তের স্বার্থ আছে, বুদ্ধিজীবীদের স্বার্থ আছে এবং ধনিক শ্রেণীর স্বার্থও আছে। সকলে মিলে আমরা কম্বাইন্ড হয়ে, ঐক্যবদ্ধ হয়ে লড়াই করতে পারবো। এই জন্যই এটাকে আমরা আমাদের অস্তিত্ব বলেছি। কাজেই যারা যারা এই লড়াই-এ আছেন, তারাই হলেন কমিউনিস্ট পার্টির মিত্র এবং এই মিত্রের সমাবেশ ঘটানোই হল কমিউনিস্ট পার্টির রণনীতির কৌশল।

[4-10—4-20 p.m.]

অনেকে বলেছেন তোমরা বিপ্লবের কথা বলছ, আমরা বিপ্লব করি নি বলেই অখুশী হচ্ছ, তোমরা রক্তারক্তি চাও, হিংসা চাও। এই প্রশ্ন নয় স্যার, যদি ব্যাপক সমাবেশ ঘটানোর দরকার হয়, তা হলে আমি একটা উদ্ধৃতি দিই, গতকাল কাশীবাবু বুখারিনের উদ্ধৃতি দিয়েছিলেন, সেখানে আমি ট্রটস্কির একটা উদ্ধৃতি দিই, "রিভলিউসান ইজ দি কনসাস অ্যান্ড অ্যাকটিভ ইন্টারভেনসান অব দি মাসেস ইন পলিটিকস।" এই উদ্ধৃতিতে লক্ষ্য করে দেখবেন স্যার, ইভেন ট্রটস্কির এই কথাতে কোন রক্তারক্তির খুনাখুনির কথা নেই

Revolution is the conscious and active intervention of the masses in politics

এই উদ্ধৃতি আমি দিলাম এটাও ইতিহাস থেকে, ট্রটস্কির লিখিত সোভিয়েত রাশিয়ার ইতিহাস থেকে। এই কথা আমি বলছি এই জন্য যে, বিপ্লব হচ্ছে ইতিহাসের আবর্তের সেই মুহূর্ত, যখন জনসাধারণ সচেতন এবং স্বক্রীয়ভাবে রাজনীতিতে অংশগ্রহণ করে। ইতিহাসের অগ্রগতির মধ্যে পর্যায় ভেদে সাম্রাজ্যবাদ ও একচেটিয়া পুঁজি এবং সামন্ততন্ত্রের বিরুদ্ধে দেশকে সর্ব-শ্রেণীর বিরুদ্ধে দেশের সর্বশ্রেণীর মানুষের সক্রিয় অংশগ্রহণে বহু শ্রেণীভিত্তিক জাতীয় গণতান্ত্রিক বিপ্লবের রূপ পরিগ্রহণ করে, এর নামই লেনিনবাদ ডিমিট্রভ যুক্তফ্রন্টের তত্ত্ব, একেই অস্বীকার করে সি পি এম শ্রেণীভিত্তিক কথা বলে যুক্তফ্রন্টের পতন ঘটিয়েছিল। আজকে কেউ কেউ শ্রেণীহীন কথা বলে এটাকে খানিকটা দুর্বল করে নিয়ে যাবেন। দুটো পথই ভুল, সেই জন্য আমাদের এর মধ্যে থেকে সমালোচনা করতে হয়। তাই লেনিনের কথায় যদি কারও আপত্তি হয় বা এই সব কথায় যদি কারও আপত্তি থাকে, তা হলে আমি জাতির জনক গান্ধিজীর কথা বলি, গান্ধিজী বলেছেন, 'তোমরা এটা অস্বীকার করতে পার না, অস্বীকার করতে পার একমাত্র তখনই যখন একটা বৃহৎ বিপ্লব আরম্ভ করতে পারবে, আমি মনে করি না যে, তোমরা তাই পারবে।' স্যার, স্বাধীনতার ২৫ বছর পরে গান্ধিজীর সেই বেদনা জাতির ক্রন্দনে পরিণত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেই জন্য এই যে মর্মের ক্রন্দন হচ্ছে, এতে ভয় পাওয়ার কিছু নেই। আমি যে কথা বলতে চাই ইভেন অ্যান অর্ডিনারী স্ট্রাইক রেইজেস দি হাইড্রাহেড অব রেজ-লিউসন। সেখানে এমন কি একটা সাধারণ ধর্মঘট আনতে পারে বিপ্লবের সহস্র ফণা, বাসুকির সহস্র ফণাকে ছাপিয়ে যায়, সেই ধর্মঘট যদি আই এন টি ইউ সি-ও করে। কাজেই একে ভয় পাবার কিছু নেই, বিপ্লব মানে রক্তারক্তি হানাহানি নয়, বিপ্লব মানে ব্যাপক সমাবেশ। স্যার, এই বিধানসভায় এই বাজেট আলোচনা প্রসঙ্গে সি পি আই নন, বিরোধী পক্ষ নন এমন অনেক সদস্য আছেন এবং তাঁরা প্রশ্ন তুলেছেন, নারায়ণবাবু, পঙ্কজবাবু যে সব প্রশ্ন তুলেছেন, সেই সব প্রশ্নের জবাব যদি দিতে হয়, তা হলে কি সেই দ্রুত গতিতে আমূল পরিবর্তনের কথা বলতে হয় না, তা না আমরা বিপ্লবের সর্বত্র ভয় দেখছি। কাশীবাবু অকারণে সব ক্ষেত্রেই হিংসা দেখছেন। মানুষের রক্তধারা ধেয়ে আসবে এবং মানুষের মুক্তি হবে এটা হল সন্ত্রাসবাদ। এই

সন্ত্রাসবাদে আমরা বিশ্বাস করি না, এর স্বপ্ন আমরা দেখি না। এই জন্যই হিংসার তত্ত্বে আমরা বিশ্বাসী নই। আমি সেই জন্য গর্কীকে লেখা লেনিনের একটা চিঠি থেকে একটু উদ্ধৃতি দেব, অপার্জিসান টু অল ভায়লেন্স ইজ আওয়ার আল্টিমেট আইডিয়া। কাশীবাবু অবশ্য আমেরিকা থেকে লেখা সোভিয়েত রাশিয়ার ইতিহাস তুলে পাঠ করলেন, রাশিয়ার কথা বললেন, কিন্তু রাশিয়ার লেখক বা প্রকাশকদের কথা বলতে চান নি, তাতে তাঁর আস্থা নেই। কেবল লেনিনকে একটু কৃপামিশ্রিত শ্রদ্ধা দেখিয়েছিলেন, সেই জন্য আমেরিকায় প্রকাশিত মোরাল ম্যান অ্যান্ড ইম্মোরাল সোসাইটি, ১৭৯ পৃষ্ঠা থেকে একটুখানি উদ্ধৃতি দিচ্ছি—

> If a season of violence can establish a just social system and create the possibilities of its preservation, there is no pure ethical ground upon which violence and revolution can be ruled out.

এই কথাও কোন কমিউনিস্ট-দের নয়, ক্যাথোলিক হিউম্যানিস্ট, তিনি হলেন জ্যাক মারিটি। সুতরাং আমাদের আজকে অকারণ গালাগাল করবার কোন প্রয়োজন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটামাত্র কথা এই প্রসঙ্গে বলতে চাই যে, এখানে প্রশ্ন উঠেছে, আমরা কি গরিবের ভাল করি নি, আমরা কি মানুষের কোন কল্যাণ করবার চেষ্টা করি নি, সে কথা কি কেউ বলেছে? আমরা একবারও বলি না যে, এই সরকার কিছু করে নি, কোন কাজ করে নি। কালকে শ্রীমতী গীতা মুখার্জী এখানে বক্তব্য রাখতে গিয়ে অনেকবার বলেছেন, টাকা বরাদ্দ বেড়েছে, অনেক কাজ হচ্ছে। যদি কোন কাজই না হতো বা এই সরকার যদি কোন কাজই না করে থাকবে, তা হলে এই সরকারের মোর্চায় থাকার আজকে প্রশ্ন ওঠে কেন। সুতরাং প্রশ্নটা তা নয় যে, কি করেছি বা কি করি নি। প্রশ্নটা হচ্ছে দৃষ্টিভঙ্গির। যখন এই কথা বলা হচ্ছে যে, আমরা কি গরিবের জন্য কিছু করি নি, তখন দৃষ্টিভঙ্গিটা হল এই যে আমরা যতই গরিবের উপকার করতে চাই, ভাল করতে চাই বা কল্যাণ করতে চাই আমরা উভয়েই, কিন্তু তফাতটা হচ্ছে এখানে স্যার, আমরা কিছু ভাল এবং কিছু কল্যাণই শুধু করতে চাই না, আমরা জানি অমন করে গরিবের ভাল করা যায় না, আমরা শুনেছি গরিবের সেই প্রত্যাশিত কণ্ঠ, ডোন্ট কল মি পুওর, কল মি বাই মাই ওয়ার্কিং ক্লাস।

এই প্রত্যয়সিদ্ধ কণ্ঠ শুনেছে বলে এইভাবে গরিবদের ভাল করার দিকে আমরা নেই। এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা বাজেটের সমালোচনা করেছি। তবে যেখানে তাঁরা কিছু কিছু ভাল করার কথা বলেছেন, কিছু কিছু কল্যাণের কথা বলেছেন আমরা সেকথা অস্বীকার করি নি এবং আমাদের বিভিন্ন বক্তাও সে বিষয়ে বলেছেন। কিন্তু যখনই জনসাধারণের সামগ্রিক দুর্দশা মোচনের কথা এসেছে—আমরা তখন মনে করেছি এতে কিছু কিছু কল্যাণ হতে পারে। কিন্তু পরিপূর্ণ কল্যাণ হতে পারে তখনই যখন আমরা ব্রেক থ্রু করতে পারি। সেজন্য আমি জাতির জনক গান্ধিজীর কথা বললাম এবং এই ব্রেক থ্রু-র কথা বলেছি। এখন এটা ঠিক অর্থমন্ত্রী যে বাজেট উপস্থিত করেছেন এটা হচ্ছে সেন্সিবল বাজেট। বাজেটে তিনি বলেছেন বাজেট উইথআউট টিয়ার্স। এটা হল একটা দৃষ্টিভঙ্গি। আমাদের নেতা এখানে বলার সময় বলেছিলেন, দেয়ার আর প্রফিউজ টিয়ার্স, শঙ্করবাবু। এটা নিয়ে বহু আলোচনা হয়েছে এবং অনেক ক্ষোভ ও উষ্মা প্রকাশ করেছেন। আপনারা জানেন যে, কোন মহিলাকে যদি গজেন্দ্রগামিনী বলা হয়, তা হলে তার মানে এই নয় যে, তাকে হাতি বলা হচ্ছে। বিশ্বনাথবাবু যখন একথা বলেছিলেন, দেয়ার আর প্রফিউজ টিয়ার্স, তখন তার মানে এই নয় যে, শঙ্করবাবু কারুর চোখের জল কখনও মোছান নি। তিনি বলেছিলেন, বাজেট উইথআউট টিয়ার্স, নূতন করে চোখের জল ঝরান নি—বাট দেয়ার আর অলরেডি প্রফিউজ টিয়ার্স। সুতরাং এই ডিফারেন্সটা আমাদের ন্যায় শাস্ত্রের ভ্রান্তিতে দাঁড়ায়, আমি গজেন্দ্রগামিনী বললে আপনি আমাকে হাতি বললে রাগ করবো না। আমরা এই কথাই বলতে চাই যে, এই প্রসঙ্গ সরকার নূতন করে চোখের জল ফেলাচ্ছেন সেটা কোন কথা নয়। কিন্ত নূতন করে চোখের জল যদি না ঝরে তবে ইতিমধ্যে যে জল জমে রয়েছে তাকে মোছাবার দৃঢ় ইঙ্গিত

যদি বাজেটের মধ্যে দেখতে না পাই, তা হলে একথা বললে কি মিথ্যা কথা বলা হবে? অশ্রু যা ঝরে পড়ল শুধু কি তাই? ঝরে যা পড়ে নি সেটাকে নূতন করে অশ্রু মোছাবার জন্য কোন দৃঢ় সংকল্প উচ্চারিত হয় নি। সেই বেদনার যে অশ্রু জমে রইল তা একেবারে মিথ্যা, একেবারে কাল্পনিক? হাজার হাজার ক্ষীণতনু, অনশনক্লিষ্ট যে দুর্দশার দাবি সেই অনশনক্লিষ্ট মুখের মাঝখানে চোখের কোলে পক্ষরেখা যে জলের আভাষ সেটা কি অসত্য, একথা যদি আমরা বলি, তা হলে কি আমরা ধ্বংসাত্মক হব, দেশদ্রোহী হব। কাজেই কাজ কিছু হয় নি একথা বলা অন্যায় নয়। কাশীবাবু বললেন, আপনারা একথা বলুন কোন কাজ আপনারা করেন নি। আমরা এসব কথা ধরি না। কিন্তু মন্ত্রিমহাশয় প্রদীপবাবু সেদিন বললেন বিশ্বনাথবাবু বলেছিলেন ২।১ ঘটি জল ঢেলে আমরা নাকি মরুভূমিতে মরূদ্যান করেছি, এটা একটা বেশী দাবি হয়ে যাবে। জল ঢেলে মরূদ্যান করতে হবে। কিন্তু সেই মরুভূমিতে মরূদ্যান সৃষ্টি করতে যারা বাধা সৃষ্টি করেছিল তাদের বিরুদ্ধে দৃঢ় ব্যবস্থা নেওয়া যায়। এই ব্যবস্থা নেওয়ার কথাই শ্রীমতী গীতা মুখার্জী বলেছিলেন—টেকিং স্টার্ন মেজার্স এগেনস্ট ইন্ট্রানসিজেন্ট ভেস্টেড ইন্টারেস্ট, তাঁর সেই কথার এই উদ্দেশ্য ছিল। কিন্তু তা যদি না করি, তা হলে তৃষ্ণায় বিরাট অজগর সাপটা পাকে পাকে জড়িয়ে লেহন করে নেবে প্রাণ এবং এক পা এক পা করে এগিয়ে আসবে প্রাণনাশা মরু। এই কথাই বলেছিলেন বিশ্বনাথবাবু যে, সেই মরুভূমির পরিসর আপনারা দূর করতে পারলেন না। ২।১ ঘটি জল ঢেলে যদি সেই মরূদ্যান রচনা করতে হয়, তা হলে জোয়ার বওয়াতে হবে। এই জোয়ার বওয়ানোর তাৎপর্য কি সেটা বুঝতে হবে। গত ২৫ বছর ধরে এই দেশে যা কিছু পাপ জমে আছে, পুঞ্জীভূত অকল্যাণ জমে আছে, জনসাধারণের যে দুঃখ-দুর্দশা সৃষ্টি হচ্ছে সেটা কি কারুর একার পাপে হয়েছে? গত ২৫ বছর ধরে যে কাজ ঘটে রয়েছে তার অবসান যদি চান, তা হলে জোয়ার বওয়াতে হবে। সগর বংশের ৬০ হাজার ভস্মীভূত নরকঙ্কালকে বাঁচাবার জন্য ভাগীরথীকে প্রবাহিত করতে হয়েছিল, তাকে বাধা দিয়ে দাঁড়িয়েছিলেন প্রাচীন ঐরাবৎ প্রতিক্রিয়ার সুঁড় উঁচিয়ে। সেই প্রতিক্রিয়ার সুঁড় উঁচিয়ে ঐরাবৎ দাঁড়িয়েছিল বলে তাকে ভাসিয়ে নিয়ে যেতে হয়েছিল। তাই আমরা বলেছিলাম এদের আঘাত করতে হবে। এই ভেস্টেড ইন্টারেস্ট-এর বিরুদ্ধে যদি আঘাত না হানেন, তা হলে আবার পরিধি বাড়বে এবং কোনদিনই মরূদ্যান রচনা করা যাবে না। সেজন্য এখানে আমি রবীন্দ্রনাথের সেই কথা স্মরণ করিয়ে দিতে চাই—"পাপেরে দিও না ছাড়ি, দিয়া স্বল্প পীড়া।" কিছু কিছু আঘাত করছেন, কিন্তু "পাপের দিওনা ছাড়ি, দিয়া স্বল্প পীড়া।" অল্প আঘাত দিয়ে পাপকে ছেড়ে দেবেন না। যদি তাকে শেষ করতে চান, তা হলে পূর্ণ আঘাত করুন, তা না হলে পাপ পাড় ভেংগে এসে দংশন করবে। এখানে মহাকবি গেটের কথায় বলা যায়—"ইফ ইউ ডু নট ওয়ান্ট টু বি অ্যান এর্নভিল ট্রাই টু বি এ হ্যামার।" এর্নভিল যদি না হতে চাও হ্যামার তৈরি হও—এবং সেই হ্যামার তৈরি করার জন্য তাকে রাখবই। সেজন্য আমরা এই বাজেটের সমালোচনা করছি—সমালোচনা করার জন্যই শুধু নয়।

[4-20—4-30 p.m.]

তাই এই কথা বলার জন্য যদি আমাদের বলা হয় বিশ্বাসঘাতক, তা হলে আমরা একথা বলব অনেকদিন আগে পৃথিবী ঘোরে সূর্যের চারিদিকে এই কথা বলার জন্য গ্যালিলিওকে দণ্ডিত করা হয়েছিল, শাস্তি দেওয়া হয়েছিল, কিন্তু তবুও গ্যালিলিও অকুণ্ঠ বিশ্বাসে বলেছিলেন, দি আর্থ মুভস রাউন্ড দি সান। সেই রকম আমরা কমিউনিস্টরাও সেই রকম বিশ্বাস নিয়ে লাইক গ্যালিলিও ঘোষণা করছি, স্টিল দি আর্থ মুভস্ অ্যান্ড দি হুইলশ্ অব হিস্টরি আর মুভিং। ইতিহাসের রথচক্র এগিয়ে চলেছে, আসুন, সকলে মিলে তাতেই হাত লাগাই। অকারণ কুৎসা করা নয়, আমাদের ন্যায়নিষ্ঠ সমালোচনা যুক্তিনিষ্ঠ সমালোচনা সেই সমালোচনার ভিত্তিতে আসুন সকলে মিলে সুখী এবং উন্নত বাংলা গড়বার জন্য অগ্রসর হই। এই বাংলা দীর্ঘদিনের অভিশাপে অহল্যার মত পাষাণী হয়ে আছে, আসুন, সেই পাষাণী অহল্যার শাপমোচনের লগ্নকে সমাগত করি।

**ডঃ শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট বিতর্কে আমার বক্তব্য বলতে গিয়ে আমি সত্যবাবুর বক্তব্য একটু পরিষ্কার করে বুঝতে চাই। তিনি বলেছেন যে ট্রটস্কি সাহেব এই এই কথা বলেছেন, কিন্তু সাচ্চা কমিউনিস্ট হিসাবে তাঁকে একটা প্রশ্ন করতে চাই, ট্রটস্কিকে কি কমিউনিস্টরা কমিউনিস্ট বলে স্বীকার করেন? লেনিন সাহেব ডেমোক্র্যাটিক পার্টির সংগে যে অ্যালায়েন্সের কথা বলেছেন সেটা সাময়িকভাবে একটা পদক্ষেপ হিসাবে তাঁরা এই ডেমোক্র্যাটিক ফোর্সের সংগে অ্যালায়েন্স করবে, কিন্তু চিরকাল নয়, এই হচ্ছে তাদের থিয়োরি। কিন্তু তারপর বিপ্লবের পথে এগিয়ে যাবার জন্য এই ডেমোক্র্যাটিক ফোর্সকে পরিত্যাগ করে এগিয়ে যাবে। যাই হোক, এই তর্কের মধ্যে যেতে চাই না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সেটা আমি সমর্থন করছি। পশ্চিমবঙ্গের সীমিত অর্থ ও নিঃশেষিত সামর্থ এরই পরিপ্রেক্ষিতে এর থেকে ভাল বাজেট আমরা কি করে আশা করতে পারি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আয়বৈষম্য একটা বিপজ্জনক স্তরে গিয়ে দাঁড়িয়েছে এটা আমরা স্বীকার করি। এই বৈষম্য দূর করার জন্য প্রগতিশীল কর ব্যবস্থা, এই ব্যাপারে রাষ্ট্রের একটা ভূমিকা আছে, কিন্তু সেই ভূমিকা গৌণ, মুখ্য ভূমিকা গ্রহণ করবে ট্রেড ইউনিয়ন, দ্বিতীয়ত সরকারী নীতি এবং তৃতীয়ত জনসাধারণের ভূমিকা। ট্রেড ইউনিয়ন সম্বন্ধে বলতে গিয়ে আমি বলব, প্রথমত যদিও পশ্চিমবঙ্গের সামগ্রিকভাবে দুর্ভাগ্যের জন্য উৎপাদন হ্রাস হওয়ার জন্য, উৎপাদন ক্ষতি হওয়ার জন্য একদিকে এই পুঁজিপতি মালিকদের যথেষ্ট দোষ আছে, তাদের দুর্নীতি তাদের অন্যায়ভাবে লাভের চেষ্টা নিশ্চয়ই দায়ী, কিন্তু সেই সংগে সংগে একথা ভুললে চলবে না যে, পশ্চিমবঙ্গ শিল্পে একদিন সবচেয়ে উন্নত রাজ্য ছিল সেই পশ্চিমবঙ্গের এই তথাকথিত ট্রেড ইউনিয়ন লিডাররা মনোপলি অব লেবার করে দুর্নীতি করেছে, তারা কারখানার ক্ষতিসাধন করেছে, প্রোডাকসান হ্যাম্পার করেছে। আজকে সরকারের কাছে আমার নিবেদন হচ্ছে, সরকার যেন কঠোরভাবে এই শ্রমনীতি সম্বন্ধে ব্যবস্থা করেন এবং এই যে লোভী মালিক, পুঁজিপতি মালিকরা রয়েছে তাদের অন্যায়ের প্রতিবিধান করেন। শুধু তাই নয়, আজকে যারা পশ্চিমবাংলার উৎপাদন হ্রাস করেছে, জাতীয় আয়ের ক্ষতি করেছে, সেই অসাধু ট্রেড ইউনিয়নিস্ট-দের বিরুদ্ধে যেন ব্যবস্থা গ্রহণ করেন। আমার দ্বিতীয় কথা হচ্ছে, সরকারের কাজে তাঁদের সোসালিস্টিক ডেভলপমেন্ট-টা যে র‍্যাডিক্যাল এই নীতি কার্যকর করে ব্যবস্থা করা উচিত।

(At this stage the red light was lit and the honourable Member having reached the time limit resumed his seat.)

**শ্রীশীশ মহম্মদঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা করেছেন সে সম্বন্ধে আমাদের মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সরকারী দলের সকল সদস্য মুখে বহু কথা বলেছেন। সেই বলার সংগে বাজেট কাঠামোতে টাকা পয়সার হিসেবের মধ্যে তার কোন সাক্ষাত পাওয়া যাচ্ছে কিনা সেটা বাজেট পড়ে আমার ধ্যান ধারণা হল না। সামাজিক অসাম্য দূর করে কায়েমী স্বার্থের বিরুদ্ধে লড়ার বুলি বা আওয়াজ উঠেছে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, সেই বুলি আওড়িয়ে কেবল ব্যর্থতার কথা এই বাজেটের মধ্যে রেখেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে গ্রামাঞ্চলে গরিব কৃষকদের উপর ধনীদের অত্যাচারের স্রোত যেভাবে বয়ে যাচ্ছে তাতে গ্রামাঞ্চলের দরিদ্র কৃষকদের মুখে ত্রাহি ত্রাহি রব সোচ্চারিত হয়ে উঠেছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন যে, ভূমিহীন কৃষক, মজুর এবং প্রান্তিক উৎপাদনের ভিত্তিতে উদ্বৃত্ত জমি তাদের মধ্যে বিলি বণ্টন করা হবে। কিন্তু কথাটা একটা মস্তবড় ধাপ্পা এবং আমার মনে হয় অর্থমন্ত্রী সেইদিকে কৌশল অবলম্বন করে এই মন্তব্য করেছেন। অতীতের ইতিহাস পালিয়ে যায় নি, সেই রেকর্ড আছে। আমরা দেখেছি, যে বর্গাদারকে জমি দেওয়া হয়েছে সেই বর্গাদারকে উচ্ছেদ করা হয়েছে। আইন আছে, আদালত আছে। কিন্তু আমি জিজ্ঞাসা করছি, সেই আইন

আদালত কাদের জন্য? সেই আইন, আদালত কি সাধারণ কৃষক, সাধারণ মজুরের জন্য না সেই আইন ধনীদের জন্য—নিশ্চয়ই অনেকে স্বীকার করবেন যে, সেই আইন সাধারণ কৃষকের জন্য নয়, সাধারণ বর্গাদারের জন্য নয়, সাধারণ মজুরের জন্য নয়—সেই আইন ধনীদের জন্য।

[4-30—4-40 p.m.]

ঐ সময়ে আমরা যদি দেখি যে যুক্তফ্রন্টের সময় সাধারণ মানুষ ভরসা পেয়েছিল এবং তারা আত্মবিশ্বাস ফিরে পেয়েছিল, এবং আত্মবিশ্বাস এবং ভরসা পেয়ে বহু জমি হাংগরদের কাছ থেকে উদ্ধার করেছিল, জমিচোরদের কাছ থেকে বহু জমি উদ্ধার করেছিল। সেই যুক্তফ্রন্টের নাম উচ্চারণ করার সাথে সাথে সরকারী সদস্যরা ক্ষেপে উঠেন। আজকে যুক্তফ্রন্টকে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ১৪৪ বার গালিগালাজ না করে তারা জলস্পর্শ করেন না। সেই যুক্তফ্রন্টের সময় সাধারণ কৃষকরা স্বাধীনতা পেয়েছিল এবং জমি উদ্ধার করেছিল। তারপর আমরা কি দেখি, মাননীয় স্পীকার মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে যুক্তফ্রন্টের মেয়াদ কতদিন ছিল। স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই এবং আপনি নিশ্চয় জানেন যে যুক্তফ্রন্টের মেয়াদ বেশীদিন ছিল না। যুক্তফ্রন্টকে ছলেবলে বহু কৌশল তারা অবলম্বন করেছিল তাকে উৎখাত করবার জন্য। এবং তারপর যুক্তফ্রন্ট গত হয়েছিল। বহু এম এল এ কেনা-বেচা হয়েছিল তারপর প্রফুল্লবাবু গদীতে এসেছিলেন এবং প্রায় সংগে সংগে তাঁরও মন্ত্রিত্ব গিয়েছিল। তারপর আমরা কি দেখলাম, না যুক্তফ্রন্ট আবার এসেছিল, কিন্তু তারাও বেশীদিন থাকতে পারলেন না। তারপর আবার নির্বাচনে, তারপর তারা কোয়ালিশন সরকার গঠন করলেন বিভিন্ন দল নিয়ে এমন কি মুসলিম লীগ নিয়েও। সেই সময় আমরা দেখলাম যে, কংগ্রেস স্বনামে বেনামে বিভিন্নভাবে ছলেবলে কৌশলে পর্দার আড়ালে থেকে পশ্চিমবাংলায় শাসন চালাতে আরম্ভ করলেন। কিন্তু সেই শাসনকালে কি নজীর রেখে গিয়েছেন তা আমরা সকলেই অবগত আছি। তখন আমরা দেখতে পেলাম অল্পদিনের মধ্যে সেই জমিচোরেরা সেই হাংগরেরা জোতদারেরা ধনিকগোষ্ঠীরা বর্গাদারদের উচ্ছেদ করেছিল। যুক্তফ্রন্টের সময় তারা যে জমি পেয়েছিল সেই জমি কেড়ে নিয়ে আত্মসাৎ করে নিল। আইন তো ছিল, কিন্তু সেই আইন তাদের রক্ষা করতে পারল না। সেই জন্য বলছি যে, আইনের বইগুলি গরিবদের জন্য নয়। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী হচ্ছেন একজন সফল আইনজীবী এবং তার অর্থমন্ত্রী তিনিও একজন আইন ব্যবসায়ী। তিনি নিশ্চয়ই জানেন যে, এই আইনের বলে তিনি কতজন লোকের জমি উদ্ধার করে দিয়েছেন, আমরা জানি তা তিনি করতে পারেন নি। কারণ তাদের পক্ষে দাঁড়ান তার সম্ভব নয়। কারণ তারা যাদের এজেন্ট তাদের পক্ষেই তাদের কেস করতে হয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটা কথা বলতে চাই, বর্তমান সরকার মেজাজ বুঝে চলেন এবং এমন কৌশলে চালাচ্ছেন যে সাধারণ মানুষকে বিভ্রান্ত করার যে অপকৌশন সেটা ধরিয়ে দেবার জন্য আমরা সর্বদা সজাগ আছি। আমরা বিধানসভায় এসেছি তাদের অপকৌশলকে সাধারণ মানুষের কাছে ধরিয়ে দেবার জন্য। আজকে মেহনতী মানুষের বিরুদ্দাচরণ যারা করতে চাইবে যারা সাধারণ মানুষের দুঃখে মিথ্যা কথা বলে শুধু কুম্ভীরাশ্রু বিসর্জন করবে আর বলবে যে, আমরা মেহনতী মানুষের পিছনে আছি, তাদের আমরা ধরিয়ে দিতে চাই। আমরা জানি আজকে তারা সাধারণ মানুষকে শোষণ করবার জন্য এগিয়ে চলেছেন।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে একজন সুন্দর যাদুকর বলে আমার মনে হচ্ছে, তবে তিনি ভাষার যাদুকর, তিনি ভাষার যাদুকরী বুদ্ধির কৌশলে যদি বাংলাদেশের বেকার সমস্যার সমাধান করতে পারতেন তা হলে নিশ্চয়ই এক বছরের মধ্যে বেকার থাকত না, কোন সমস্যা থাকত না। কিন্তু বেকারী আছে, বেকার সমস্যা আছে, বিভিন্ন সমস্যা আছে এবং সেই সমস্যা আছে বলেই তাঁদের ভয় আছে, বেকার সমস্যা যদি না থাকত, তা হলে তাদের ভয় থাকত না। ভয় তাদের আছে—আবার হয়ত হেরে যেতে হবে।

মাননীয় ডেপ্‌ুটি স্পীকার মহাশয়, আমি দেখতে পাচ্ছি যে, বাজেট বক্তৃতায় গরিবী হঠাও গরিবকে হঠাও—এর স্বর্‌ূপ কি । এই দ্‌ুটি সম্বন্ধে তাদের প্রকৃত স্বর্‌ূপ কি তা মাঠে ময়দানে মান্‌ুষের কাছে তুলে ধরবার জন্যই, তাঁদের স্‌ুবিধার মধ্যে রাখার জন্য এই বিধান-সভায় এসেছি এবং সেদিক থেকে আমরা সজাগ আছি, কোন গাফিলতি নাই এবং সেকথা আমি আপনাকে স্‌ুস্পষ্টর্‌ূপে বলতে চাই।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জমি বণ্টনের যে চিত্র তুলে ধরেছেন, আমি জিজ্ঞাসা করি, এই জমি কাদের দিয়েছেন? এই জমি তো মান্‌ুষ পেল না। আপনারা যে বিল পাশ করেছেন, সেই বিলের ৪৪(২)(ক) ধারার যে নীতি, সেই নীতি আমরা অতীতকালেও দেখেছি এবং ভবিষ্যত-কালেও দেখব, সেই নীতি কোনদিন ভোলা যাবে না। আমরা দেখতে পাচ্ছি, জমি বণ্টনের জন্য দিনের পর দিন সাধারণ কৃষক লড়াই করেছে, হাংগরদের কাছ থেকে জমি উদ্ধারের জন্য তারা চেষ্টা করেছে, কিন্তু স্বার্থান্বেষী লোক জোতদারদের এজেন্ট, সেই মান্‌ুষগ্‌ুলিকে স্তব্ধ করে রাখার চেষ্টা করেছে, কেউ কেউ তাদের জমি কেড়ে নেবার চেষ্টা করেছে। ইন্দ্রলোহার সেদিনকার ঘটনা আপনি জানেন, কিভাবে অত্যাচার অবিচারের হাতে সে পড়েছে। গত তিন বছরের মধ্যে দেখতে পাচ্ছি বাংলাদেশে বহ্‌ু রক্ত ঝরেছে, জমি উদ্ধার করতে গিয়ে বহ্‌ু রক্ত ঝরেছে, জমি রক্ষা করতে পারে নি। এই হাংগররা আইনে কৌশলে প্‌ুলিসের সহযোগিতা নিয়েছে, জমি উদ্ধার করতে গিয়ে যদি প্রাণ রক্ষা না পায়, তা হলে কতজন লোক এই জমি গ্রহণ করতে সাহস রাখবে? মাননীয় ডেপ্‌ুটি স্পীকার মহাশয়, আপনি হয়ত অবগত আছেন, আমাদের স্‌ুন্দরবন এলাকায় জয়নগর কেন্দ্রে গত নির্বাচনে লোকসভার প্রার্থী ছিলেন সন্তোষ কয়াল, তিনি সাধারণ কৃষকদের দ্‌ুটি কথা বলেছিলেন, জমি উদ্ধারের জন্য চেষ্টা করেছিলেন। সেজন্য জমির হাংগররা শাসকদলের বহ্‌ু লোককে নিয়ে গিয়ে তাঁর গলা টিপে ধরেছিল, রাতের অন্ধকারে তাঁর গোটা গায়ে ২৭টি চাব্‌ুকের আঘাত দিয়ে মেরে ফেলেছিল, সন্তোষ কয়াল ম্‌ুখ থ্‌ুবড়ে বারান্দার উপর পড়েছিল, রক্তে সেই বারান্দা ভিজে গিয়েছিল। এই সন্তোষ কয়ালের মত বহ্‌ু সন্তোষ কয়ালের রক্তে পশ্চিমবাংলার মাটি গত কয়েক বছরে ভিজেছে, এই রকম ঘটনা বহ্‌ু ঘটেছে। মাননীয় ম্‌ুখ্যমন্ত্রী সে য্‌ুগেও মন্ত্রী ছিলেন পশ্চিমবঙ্গের, তার য্‌ুগেই এই ঘটনা ঘটেছিল, তারপরে তিনি ম্‌ুখ্যমন্ত্রী হলেন। সে য্‌ুগেও তাঁর কাছে বহ্‌ু আবেদন নিবেদন করা হয়েছিল, এখনও তাঁর কাছে বহ্‌ু আবেদন নিবেদন করা হচ্ছে, কিন্তু কোন স্‌ুরাহা হয় নি।

[4-40—4-50 p.m.]

যেখানে কারো পকেটে একটা জাল নোট থাকলে প্‌ুলিসের নজর এড়িয়ে যায় না, সেখানে সন্তোষ কয়ালের হত্যাকারীকে আজ পর্যন্ত ধরতে পারল না—এটা আশ্চর্যের ব্যাপার। প্‌ুলিসের জানা আসামী যারা।

মাননীয় ডেপ্‌ুটি স্পীকার মহাশয়, আমরা খ্‌ুব শ্‌ুনলাম, আইন-শ্‌ৃংখলা নাকি খ্‌ুব ভালভাবে চলছে। আইন-শ্‌ৃংখলার নামে চোর-ডাকাতদের প্রশ্রয় দেওয়া ছাড়া আর কি হতে পারে এই শাসন-কালে। ম্‌ুখ্যমন্ত্রী উঠতে বসতে, আমরা দেখতে পাচ্ছি, সাধারণ মান্‌ুষের কথা নিজের মার্জিত ভাষায় খ্‌ুব স্‌ুন্দর করে বলছেন এবং নিজের কণ্ঠস্বরকে কর্কশ করে তুলছেন।

আর কয়েকটা কথা এখানে উল্লেখ করা প্রয়োজন। আমি এই বাজেট প্‌ুংখান্‌ুপ্‌ুংখর্‌ূপে পড়ে দেখেছি। বাংলাদেশে সেদিন দেখেছিলাম—আমরা নই শ্‌ুধ্‌ু সরকার পক্ষের বহ্‌ু সদস্য চিৎকার করেন, পশ্চিমবঙ্গে বিরাট সমস্যা। পশ্চিমবঙ্গের শিল্পনগরী কলকাতা, হ্‌ুগলী এবং কলকাতা থেকে দ্‌ূরে একপ্রান্তে অবস্থিত ম্‌ুর্শিদাবাদের জলংগী মহকুমা, সেখানে ফরাক্কা থেকে লাল-গোলা পর্যন্ত দীর্ঘ এলাকা দিনের পর দিন গংগার ভাংগনে ভেংগে যাচ্ছে। বিগত কয়েক বছরের মধ্যে যে ভাংগন হয়েছে, তার ফলে সেখানকার জনসাধারণ দিনের পর দিন অশেষ দ্‌ুর্গতি সহ্য করছে। সে সম্বন্ধে একট্‌ু হিসেব এখানে দিচ্ছি ব্লক অন্‌ুযায়ী। ফরাক্কা ব্লকে ১৬ বর্গমাইল, সামসেরগঞ্জ ব্লকে ২০ বর্গমাইল, স্‌ুতী দ্‌ুনম্বর ব্লকে ৩৪ বর্গমাইল এবং রঘ্‌ুনাথ-প্‌ুর ব্লকে ৩০ বর্গমাইল, মোট ১০০ বর্গমাইল এলাকা ভাংগনে নদীগর্ভে চলে গেছে। গংগাগর্ভে

যে জমি নিমজ্জিত হয়েছে, ফরাক্কা ব্লকে ১০।২৪৬ একর, যার মূল্য ৪ কোটি ১৯ লক্ষ ২০ হাজার টাকা। এসব সরকারী তথ্য—যেটা মুর্শিদাবাদের জেলাম্যাজিস্ট্রেট দিয়েছিলেন ৩রা ফেব্রুয়ারি তারিখে, যখন মুখ্যমন্ত্রী ও কৃষিমন্ত্রী ফরাক্কায় গিয়েছিলেন। তারপর সামসেরগঞ্জ ব্লকে জমি নিমজ্জিত হয়েছে গঙ্গাগর্ভে ১২,৮০০ একর, যার মূল্য ১২ কোটি ৮০ লক্ষ টাকা। দু নম্বর সুতী ব্লকে ২১,৭৬০ একর, মূল্য ২১ কোটি ৭৬ লক্ষ টাকা। রঘুনাথগঞ্জ ব্লকে জমি ১৯,২০০ একর, মূল্য ৭ কোটি ৬৮ লক্ষ টাকা। এটা সরকারের একটা অ্যাপ্রক্সিমেট হিসেব। যদি পুংখানুপুংখরূপে হিসেব করা যায়, তা হলে দেখা যাবে, যে হিসেব দেওয়া হয়েছে তার কম করে দ্বিগুণ হবে। আর যে সমস্ত পরিবার এ পর্যন্ত হাহাকার করে মাঠে-ময়দানে চিৎকার করে তাদের দিকে সরকার একটুও দৃষ্টি দিচ্ছেন না। ফরাক্কা ব্লকে ক্ষতিগ্রস্ত হয়েছে ২,০০০ পরিবার, যার লোকসংখ্যা হচ্ছে ১০,০০০। সামসেরগঞ্জ ব্লকে ৪,৩০০ পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে, যার লোকসংখ্যা হচ্ছে ২১,৫০০। দু নম্বর সুতী ব্লকে ২,০০০ পরিবার, যার, লোকসংখ্যা হল ১৪,০০০। আর দু নম্বর রঘুনাথগঞ্জ ব্লকে ৪,৯৫০ পরিবার ক্ষতিগ্রস্ত, যার লোকসংখ্যা হচ্ছে ৪০,০০০। অর্থাৎ মোটজমি গঙ্গাগর্ভে বিলীন হয়েছে সেসব পরিবারের সংখ্যা ১৩ হাজার ২৫০টা এবং মোট লোকসংখ্যা ৮৫,৫০০ জন।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যারা এ পর্যন্ত সরকারি কোনপ্রকার অনুদান বা সাহায্য পায় নি, তার কয়েকটি হিসেব আপনার সামনে রাখছি। ফরাক্কাতে ৫০০ পরিবার, সামসেরগঞ্জে ৮০০ পরিবার, সুতী দু নম্বরে ১,৪০০ পরিবার, রঘুনাথগঞ্জ দু নম্বরে ৫,০০০ পরিবার—অর্থাৎ মোট ৭ হাজার ৭০০ পরিবারকে সরকারি সাহায্যের আওতা থেকে দূরে সরিয়ে রাখা হয়েছে। এই যে এতবড় ন্যাচারাল ক্যালামিটি-র মধ্যে এত অধিক সংখ্যক লোক পড়া সত্ত্বেও মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেটে একটা কথাও সে সম্পর্কে উল্লেখ করলেন না, এটা বাস্তবিকই খুব দুঃখের কথা, ক্ষোভের কথা, লজ্জার কথা। তাই নিজেরা বক্তৃতা দিয়ে নিজেরাই হাততালি দিচ্ছেন। তারা আবার নাকি জনপ্রিয় সরকার। এই নাকি জনপ্রিয় সরকারের নিদর্শন! সেই জনসাধারণের পাশে একবারও দুর্দিনে গিয়ে দাঁড়াতে পারলো না, এক পয়সা দিয়েও সাহায্য করতে পারলো না। এতো দূরের কথা। যারা ক্ষতিগ্রস্ত হয়ে গিয়েছে, হয়েছে। কিন্তু এখনও আমরা দেখতে পাচ্ছি, অনেক জায়গায় ভেঙ্গে যাচ্ছে। ন্যাশনাল হাইওয়ে, রেলওয়ে ব্রীজ, গঙ্গা ব্যারেজ যেগুলো জাতীয় সম্পত্তি, শুনেছি, এইবারের জন্য সরকার ঘোষণা দিয়েছেন ৬৩ কোটি ১১ লক্ষ ৬৯ হাজার টাকা প্রকল্প করে দেওয়া হয়েছে। এতবড় একটা জিনিস অথচ এই বাজেটের মধ্যে একটা কথারও উল্লেখ নেই। সেটা থানায় গিয়ে মনে করি একটা সাদা কাগজে ডায়েরী দেওয়ার মতো। এই যে ভাঙ্গন প্রতিরোধের জন্য অন্তত দু কলম লেখার দরকার ছিল যে, আমরা দৃঢ় পদক্ষেপ নেবো, সেটা বাজেটের মধ্যে স্থান পায় নি। মুর্শিদাবাদ জেলার ঔরাঙ্গাবাদ, ধুলিয়ান এবং জঙ্গীপুর বিড়িশিল্পের জন্য বিখ্যাত স্থান। ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় এবং পশ্চিম-বঙ্গের মধ্যে প্রথম এবং যে বিড়িশিল্পের উপর নির্ভর করে ৪ লক্ষ লোক জীবিকা নির্বাহ করে থাকে, সেই শ্রমিকদের দুরবস্থার কথা ওই সরকার পক্ষের সদস্যদের মুখে শুনতে পাচ্ছি না এবং এই বাজেটে একটা কথাও দেখতে পেলাম না। চার লক্ষ লোক যে নির্ভর করে এই শিল্পের উপর, সেই শিল্পের শ্রমিকরা ঠিকমতো কাজ পাচ্ছে কিনা, পেলে কতদিন পাচ্ছে, পেলে ন্যায্য পথে পাচ্ছে কিনা ন্যায্য মজুরী পাচ্ছে কিনা, তারা দিনের পর দিন গোজার মত অবস্থায় রয়েছে এবং মজুরী না পেয়ে, কাজ না পেয়ে, তাদের অবস্থা সঙ্গীন হয়ে পড়েছে, কিন্তু অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতার মধ্যে তা দেখতে পেলাম না। বেকারদের কথা আর কি বলবো, পশ্চিমবঙ্গের এক প্রান্ত থেকে আর এক প্রান্ত পর্যন্ত বেকার আর বেকার। মাননীয় অর্থমন্ত্রী নিজেই স্বীকার করে নিয়েছেন ২৮ লক্ষ বেকার। কিন্তু পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বেকারের কমসংস্থানের যে কথাটা ঘোষণা করেছিলেন সেই ঘোষণার একটামাত্র লাইনও এই বাজেট বক্তৃতার মধ্যে নেই। আমি জানি তিনি বাজেট বক্তৃতার এক জায়গায় বলেছেন, '১৪ বছর আদৌ সন্তোষজনক নয়।' তা হলে সন্তোষজনক করার জন্য আপনি কিছু কি করেছেন, তাও আমাদের কাছে বলেন নি।

দেশের লোক যদি শিক্ষিত না হয় এবং যদি অশিক্ষিত থাকে, তা হলে সে দেশকে বহুভাবে ভুগতে হয়। মাননীয় অর্থমন্ত্রীর উচিত ছিল এই সম্পর্কে বলা। আমরা অবৈতনিক আবশ্যিক শিক্ষার কথা বহুদিন ধরে শুনোতি পাচ্ছি এবং ৮ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা করা হবে তাও শুনতে পাচ্ছি।

[4-50—5-00 p.m.]

কিন্তু আমরা কেবলমাত্র মাঠে-ময়দানের বক্তৃতায় এবং মন্ত্রিমহাশয়দের বক্তৃতায় শুনতে পেলাম। সেই হুঁকায় যে কলকে থাকে তাতে যে ধুঁয়া দেখা যায়—এগুলি সেই ধুঁয়ার মত, সঠিকরূপে দেখতে পাচ্ছি না—তা রূপায়িত কবে হবে তা জানি না। আমাদের মুখ্যমন্ত্রী ঘোষণা করেছেন যে, ১২ হাজার শিক্ষক কর্মী নেওয়া হবে। কিন্তু এই বাজেটে দেখছি সেই ১২ হাজারের দুটো শূন্য উড়ে গিয়ে ১২০-তে দাঁড়িয়েছে। এক হাজার প্রাইমারী স্কুলের জায়গায় দেখতে পাচ্ছি ৩০০ নাকি হবে। ১২ হাজার প্রাইমারী স্কুলের শিক্ষক নেবার জন্য গ্রামাঞ্চলের যুবক যুবতীদের ইন্টারভিউ-এর প্রহসনের জন্য টাউনের পথে ছুটে আসতে হয়েছে। আজকে বেকার যুবকদের চাকরি হবে শুনলাম—দরখাস্তও নেওয়া হল—কিন্তু তাদের দলের এম এল এ-দের সন্তুষ্ট না করতে পারলে তা হবে না। যদি সরকারী এম এল এ-দেরই না সন্তুষ্ট করতে পারেন, তা হলে আমরা আপনাদের কি করে সুখী করতে হবে তা বুঝতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাইমারী স্কুলগুলির অবস্থা কি তা আপনি জানেন। পাড়াগ্রামের প্রাইমারী স্কুল-গুলিতে কোথাও চাল নেই, কোথাও দেওয়াল নেই, কোথাও চেয়ার নেই। এ সম্বন্ধে এই বাজেটে এই স্কুলগুলির সংস্কার ব্যাপারে কোন কিছু দেখতে পাচ্ছি না। কিছুদিন পূর্বে শুনলাম মাসের প্রথমে ২০ তারিখের মধ্যে বেতন দেবার বাবস্থ্যা ছিল। কিন্তু এই সরকার যেমনই গদি আঁকড়ে ধরেছেন আর বেতন দেবার ব্যাপারে রেগুলারিটি নেই—দু মাস তিন মাস পরে বেতন পাচ্ছেন। প্রাইমারী স্কুলের শিক্ষকরা দিনের পর দিন না খেয়ে মরছে, আর এদিকে দেখছি মন্ত্রীরা তাঁদের বেতন বাসায় বসে পাচ্ছেন। আমি এবার উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির কথা আপনার মাধ্যমে রাখতে চাই। এই উচ্চ মাধ্যমিক স্কুলগুলির মধ্যে কোনটা ঘার্টতিভিত্তিক কোনটা অঘার্টতিভিত্তিক। যেগুলি ঘার্টতিভিত্তিক সেখানে আমি দেখেছি যে, সরকারের কাছে ৩০।৪০।৬০ হাজার টাকা পাওনা আছে এখনও পর্যন্ত তা দেবার ব্যবস্থা হয় নি। স্কুলগুলি ৩।৪।৫ মাস ধরে এই অবস্থায় রয়েছে। আমি মন্ত্রিমহাশয়দের জিজ্ঞাসা করি, আপনারা কি সবাই ব্যাচেলার আছেন—আপনাদের কি কোন পোষ্য নেই—আপনারা কি বুঝতে পারছেন না তাঁদের অবস্থা। এই উচ্চ মাধ্যমিক স্কুলের শিক্ষকদের বেতন দেবার ব্যাপারে রেগুলারিটি মেনটেন কেন হল না। এ দায়-দায়িত্ব কার? পথচারীদের, না, মাঠে-ময়দানের লোকদের, না, যারা গদি আঁকড়ে বসে আছেন তাদের? এতো গেল ঘার্টতিভিত্তিক স্কুলগুলির কথা। আর হায়ার সেকেন্ডারী স্কুলগুলির কথা বলি যেগুলি ঘার্টতিভিত্তিক নয়। ১৯৬৭ সালে ভোটের প্রাক্কালে আপনারা হুকুম দিয়ে দিলেন হায়ার সেকেন্ডারী করা হোক। এগুলি ঘার্টতিভিত্তিক ছিল না—কিন্তু সেই সমস্ত স্কুলের শিক্ষকদের দুরবস্থার কথা আপনারা কোন দিন চিন্তা করে দেখেছেন কি? তাদের সম্বন্ধে কিছু চেষ্টা করলেন না। কারণ শীতাতপ নিয়ন্ত্রিত ঘরে বসে আছেন—কেন চিন্তা করবেন। আমি জানি আমার ওখানে একটা বিদ্যালয় আছে ঔরঙ্গাবাদ স্কুল—সেখানে মাস্টার মহাশয়দের কয়েক মাসের বেতন বাকী আছে। সেখানে লটারী করে—তাদের কিছু টাকা দিয়ে বাঁচিয়ে রাখবার চেষ্টা হচ্ছে। কিন্তু সেখানে বন্যা এবং খরাজনিত এমন অবস্থা হয়েছে যে একটি লটারীর টিকিটও বিক্রি হচ্ছে না। ছাত্ররা বেতন দিতে পারছে না, কারণ কোথা থেকে? তাদের ক্ষেত-খামারে ফসল নেই তারা কোথা থেকে দেবে? আমরা দেখছি ১৯৭১ সালে যে বন্যা হয়েছিল সেই বন্যার সময় কতকগুলি স্কুলে ৩ মাসের বেতন মকুব করা হয়েছিল ছাত্রদের। কিন্ত এখন পর্যন্ত সরকার তাদের হিসাব খতিয়ে দেখার প্রচেষ্টা করেন নি বহু স্কুল এখন পর্যন্ত সেই সরকারী সাহায্য থেকে বঞ্চিত আছে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, এগুলি কি দুর্নীতি নয়, এগুলি

কে খতিয়ে দেখবে, এগুলি কি তাদের দায়িত্ব নয়? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি হাইস্কুল সম্বন্ধে কয়েকটি কথা আপনার মাধ্যমে এখানে রাখতে চাই। হাইস্কুলে শিক্ষকদের বেতন দেওয়া হয় ১৬৭ টাকা, আর দেওয়া হয় সাড়ে ৭ টাকা, মোট মোট ১৭৪৷৷০ টাকা। তার সঙ্গে ডি এ যেটা দেওয়া হয় ৮ টাকা বেড়েছে আর আগেকার ৯০ টাকা মোট ৯৮ টাকা দেওয়া হয়। সব মিলিয়ে হচ্ছে ২৭২৷৷০ টাকা। কিন্তু সরকারী ঘোষণা অনুযায়ী ২৭৩ টাকা হবার কথা। তা হলে এই ৮ আনা পয়সা কার পকেটে যায়? আমরা সরকারী নিয়মে শুনেছি, ১ পয়সার হিসাব ভুল হলে জেল দেওয়া হয়, তাও নাকি অডিটে ধরা পড়ে। কিন্তু আপনাদের কাগজে কলমের এই নজীর কি উঠে গেছে, না কি ভ্যানিসিং কালার দিয়ে উঠিয়ে দিয়েছেন? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই যে ৯৮ টাকা ডি এ দেওয়া হয় সেই ডি এ থেকে প্রভিডেন্ট ফান্ড কাটা হয় না। অতএব হাইস্কুলের শিক্ষকদের যে ৯৮ টাকা করে দেওয়া হচ্ছে প্রভিডেন্ট ফান্ড না কাটার ফলে, তাদের ভবিষ্যৎ জীবন থেকে একেবারে সম্পূর্ণরূপে বঞ্চিত করা হচ্ছে। আমি এই ৯৮ টাকা ডি এ বেতনের সঙ্গে একসাথে মার্জ করে দেবার দাবি করছি এবং এর পরে ডি এ দেবার ব্যবস্থা করুন। তা ছাড়া পশ্চিমবঙ্গে ১০০টি বেসরকারী কলেজ আছে। এই সমস্ত কলেজের বেতন ৮।৯।১০ মাস ধরে বাকি পড়ে আছে, সেটা প্রায় ৫ লক্ষ টাকার মত হবে। এখানেও সেই প্রভিডেন্ট ফান্ডের টাকা থেকে তারা চালাচ্ছে। তাদের খাওয়া-পরা কোথা থেকে চলে? আপনারা নিজেরা ঠিক ঠিক নিয়মিত বেতন পাচ্ছেন, চিন্তার কোন কারণ নেই, কিন্তু তাদের চলে কি করে সেটা ভেবে দেখুন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, সর্বশেষে আমি আপনার মাধ্যমে একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। সেদিন আমাদের মাননীয় মুখ্য-মন্ত্রী আর এস পি-র মাননীয় নেতাকে কটাক্ষ করে বললেন, আর এস পি বিধানসভায় এসে কংগ্রেস সদস্যদের গরম গরম বক্তৃতা শুনতে পাচ্ছে। আগেভাগেই আমরা অনেক বক্তৃতা শুনতে পেয়েছি এবং সরকারী পক্ষের সদস্যরা তো সাধারণ মানুষের দুঃখের জন্য তাদের হৃদয় বিগলিত করে চলেছেন। কিন্তু মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই মুখ্যমন্ত্রীর এটা জানা উচিত ছিল তারা যে এখানে গরম গরম বক্তৃতা দেবেন সেটা আমরা আগে থেকেই জানি এবং আপনারা যে এই রকম গরম বক্তৃতা দিয়ে জনসাধারণকে বিভ্রান্ত করবেন সে সম্বন্ধে আমাদের দল বেশ সুন্দরভাবেই সজাগ আছে এবং আপনাদের সেই স্বরূপ তুলে ধরবার জন্যই আমরা এই বিধানসভায় এসেছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমরা জানি মায়ের চেয়ে মাসীর দরদ বেশী। তাই মাসীকে বলে ডাইনি, রাক্ষসী। ওরা সেই ডাইনি, রাক্ষসীর ভূমিকা নেয়। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমরা সেই ডাইনি, রাক্ষসীর ভূমিকা তুলে ধরবার জন্যই এই বিধানসভায় এসেছি। স্যার, আপনি নিশ্চয় জানেন কৃষ্ণপ্রেমে যারা পাগল, কৃষ্ণপ্রেমে যারা মাতোয়ারা, তারা নিশ্চয় কংসবধ দেখবে। এই কংসবধ দেখলেই তারা মাতোয়ারা হয়ে যায়।

[5-00—5-10 p.m.]

তাই আমাদের সরকারপক্ষের লোকেদের দেখতে পাচ্ছি, আমরা যখনই কিছু উচ্চারণ করি, ও'রা 'ক' শব্দ শুনলেই কারচুপি ভেবে চিৎকার করেন, প্রকৃত তথ্য অনুধাবন করবার শক্তি ও'দের নেই। ইতিপূর্বে মাননীয় স্পীকার মহাশয় যে রুলিং দিয়েছেন তাতে প্রমাণিত হয়েছে এখনও পার্লামেন্টারী পলিটিকস শিখতে ও'দের অনেক দেরি আছে। নতুন এসেছেন শিখুন, বুঝুন কিছুটা তারপর চিৎকার করবেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি বলতে চাই যে, গত নির্বাচনে নিশ্চয় কারচুপি হয়েছে এবং এ'দের বক্তৃতায় বার বার কারচুপি হচ্ছে। সুতরাং কারচুপি এ'দের সর্বত্র। কাজেই সব শেষে আমি অনুরোধ করবো, এ'দের কারচুপির ডক্টোরেট দেওয়া হোক। এই বলে এই বাজেটের সম্পূর্ণ বিরোধিতা করে আমি শেষ করলাম।

**শ্রীনরুল ইসলাম মোল্লাঃ** অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩-৭৪ সালের বাজেটের পরিপ্রেক্ষিতে বক্তৃতা দিতে গিয়ে কিছুক্ষণ আগে আমাদের এক বন্ধু যাদুকর বলে অভিহিত করেছেন, সেজন্য আমি আনন্দিত। আনন্দিত এই জন্য যে, যাদুকর তার যাদুকরী শক্তির দ্বারা অনেক কিছু

দেখান, আমরাও পশ্চিমবঙ্গের মানুষের কাছে আমাদের "গরিবী হটাও" যাদুদণ্ড দিয়ে দেখিয়ে দিয়েছি যে, প্রকৃতপক্ষে মানুষের কাছে প্রকৃত তথ্য ও তত্ত্ব যদি প্রকাশ করা হয়, তা হলে মানুষ তাঁদের ভালবাসেন। কুমীরের মায়ের চোখের জলের কথা আপনারা জানেন স্যার, সেই কুমীরের মায়ের চোখের জলের জল ওঁরা কিছুক্ষণ আগে ফেলে গেলেন। জনদরদী এবং নিপীড়িত মানুষের প্রতিনিধি হিসাবে দীর্ঘ কয়েকটা বছর পশ্চিমবাংলার মানুষের উপর যে জনদরদী ওঁরা দেখিয়ে গিয়েছেন তার প্রতিফলন ১৯৭২ সালের নির্বাচনে ওঁরা সুখী পরিবার হিসাবে মাত্র তিনজন এখানে এসেছেন। সেই সুখী পরিবার হয়ে প্রথমে ওঁরা বলেছিলেন আমরা আসবো না, আমরা আমাদের যাদুদণ্ড দিয়ে ওঁদের আকৃষ্ট করে এখানে এনে বসলাম তারপর ওঁরা বললেন গণতন্ত্র স্তব্ধ হয়ে গিয়েছে, আমরা কথা বলতে পরছি না। অথচ স্যার, এখানে কথা বলে যাচ্ছেন এবং আমরা তার প্রত্যুত্তর দিচ্ছি। কিন্তু সেটা যে অত্যন্ত মর্মস্পর্শী হয়ে দেখা দিচ্ছে সেটা ওঁদের চিৎকার শুনেই বুঝতে পারছি। ওঁরা এখানে বলছেন, আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, আমাদের গণতান্ত্রিক অধিকার দেওয়া হোক আর বাইরে মাঠে-ময়দানে অন্য কথা বলছেন। অর্থাৎ স্যার, এঁরা গাছেরও খাচ্ছেন, তলারও কুড়াচ্ছেন। মাঠে-ময়দানে গিয়ে বলছেন অ্যাসেম্বলীতে গিয়ে কিছু হবে না, গণতন্ত্রে কিছু হবে না, এতে আমরা বিশ্বাস করি না আর এখানে অন্য কথা বলছেন। এঁদের কোন্ কথাটা সত্য সেটা আগে বলুন এবং তারপরে বক্তব্য রাখুন। কারণ তা হলে আমরাও অস্বস্তির হাত থেকে বাঁচবো, পশ্চিমবাংলার মানুষও অস্বস্তির হাত থেকে বাঁচবেন। স্যার দীর্ঘদিন ধরে মানুষের মনের যে যন্ত্রণা সেই যন্ত্রণা নাকি ওঁরা উপভোগ করেছেন এবং তার জন্য নাকি ওঁদের চোখ দিয়ে জল বেরুচ্ছে। স্যার, আমরা চেষ্টা করছি সেই চোখের জল মুছিয়ে দেবার, যাতে ছানি না পড়ে, কারণ আমরা এবং আমাদের বন্ধু সি পি আই, আমরা গণতন্ত্রে বিশ্বাস করি। অতএব যে কথা বলছিলাম যে, তথ্য এবং তত্ত্ব যদি ঠিক হয়, তা হলে আমরা সেটা মাথা পেতে গ্রহণ করি, কিন্তু সেটা যদি ভুলে ভারাক্রান্ত হয় তা হলেই সেখানে ঝড় ওঠে, কিছুক্ষণ আগে এখানে দেখলাম। ওঁরা বার বার ভুল তথ্য দিয়ে আমাদের ও পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। একটু আগে আমার ঐ বন্ধু যন্ত্রণা-ক্লান্ত মুখ দিয়ে বলে গেলেন আবার ওঁরা বিধান-সভায় আসবেন, আমি বলব, এবারে তিন থেকে শূন্য হয়ে যাবেন কিনা সেটা আগে চিন্তা করে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৩-৭৪ সালের বাজেট পেশ করতে গিয়ে মাননীয় অর্থ-মন্ত্রী মহাশয় বলেছেন, যে, গ্রামাঞ্চলের যদি উন্নতি না হয় তা হলে এ রাজ্য সমৃদ্ধ হতে পারে না। গ্রামবাংলা পশ্চিমবঙ্গের প্রাণকেন্দ্র। গ্রামকে কেন্দ্র করে যে অর্থনীতি তাকে যদি জোরদার করতে না পারি, তা হলে পশ্চিমবঙ্গের সমূহ সর্বনাশ। সেদিকে তাকিয়ে আমাদের অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে, পশ্চিমবাংলার গ্রামগুলিকে উন্নত করতে হবে। পশ্চিমবাংলার যেসব গ্রাম রয়েছে তার উন্নতি করতে হবে। পশ্চিমবাংলার গ্রামের উন্নতি করতে গেলে কি করতে হবে? সেই বক্তব্য পরিষ্কার। ভূমি সমস্যার সমাধান করে আমাদের কৃষি ব্যবস্থাকে আরো জোরদার করা। আমাদের এই সমস্যা সমাধান করতে হবে। অবশ্য প্রশ্ন আছে, যদি ভূমি সমস্যার পূর্ণ সমাধান হয়ে যায় এবং কৃষি ব্যবস্থা যদি জোরদার হয়ে যায়ও, তা হলে পশ্চিমবাংলার প্রান্তিক সীমায় যারা বাস করছেন, যাদের আমরা বলছি দারিদ্রের নীচতম অবস্থায় আছে সেই মানুষের কি উন্নতি হবে? আমার মনে হয়, উন্নতি হবে না। বাজেটে সে কথাই এখানে বার বার বলা হয়েছে। সেই মানুষগুলির উন্নতি হবে না যতক্ষণ পর্যন্ত আমরা পঞ্চবার্ষিক পরিকল্পনায় এই মানুষগুলির কথা চিন্তা না করছি। এটা অত্যন্ত দুঃখের কথা যে, স্বাধীনতার ২৫ বছর পরেও ৪০ থেকে ৫০ ভাগ মানুষ এই দারিদ্র্যের নীচুসীমায় বাস করছে। দারিদ্র্যের নীচসীমায় বাস করার জন্য তাদের গুরুত্ব উপলব্ধি করা যাচ্ছে না। যদি আমরা গ্রামবাংলার দিকে না তাকাই তা হলে এটা সম্ভব হবে না। গ্রামের দারিদ্রতার চিত্র অতি করুণ। আমরা দেখেছি, একটা মানুষ প্রতিদিন খেতে পায় না। শুধু তাই নয়, অনেকক্ষেত্রে মানুষ ক্ষুধার জ্বালায় নিজেদের ইজ্জত পর্যন্ত বিক্রয় করে। এই চিত্র পশ্চিমবাংলার প্রতিটি জেলায় জেলায়, প্রতিটি কোনায়

দেখা যাবে। সেই মানুষগুলির দিকে তাকিয়ে আমাদের এই পরিকল্পনা সুষ্ঠু এবং পরিকল্পিতভাবে করা হবে বলে আশা করছি। আরো দুঃখের কথা, সি পি আই-এর কংসারী হালদার মহাশয় উল্লেখ করেছেন যে, জোতদাররা নিজেদের স্বার্থ রক্ষার চেষ্টা করছে। আরো অনেকে বলেছেন যে, জোতদার কংগ্রেসের। কংগ্রেসের জোতদার নয়। জোতদারের কোন চরিত্র নেই। তাদের কোন পার্টিগত চরিত্র নেই, তাদের কোন শ্রেণীগত চরিত্র নেই। জোতদার সে শুধু জোতদার। কংগ্রেস পার্টি তাকে সমর্থন করে না। আমি বিশ্বাস করি কংগ্রেস, সি পি আই, সি পি আই এম, ফরওয়ার্ড ব্লক, আর এস পি যেকোন পার্টি থাক না কেন, জোতদার কোন পার্টির লোক নয়। জোতদার হচ্ছে একটা শ্রেণীর চরিত্র। সেই ধরনের কিছু জোতদার আমলাদের সাহায্য নিয়ে গত এক বছর ধরে চাষীর উপর অত্যাচার করেছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর গোচরে এটা এনেছিলাম। তিনি বলেছেন যে, ধান ছাড়তে হবে। কিন্তু সেখানে দেখতে পাচ্ছি পুলিস জোতদারের সহায়ক চাষীকে ধান ছাড়ার সুযোগ দিয়েছে। আমরা দেখেছি, অনেকক্ষেত্রে পুলিস জোতদারের সমর্থক, কিন্তু তার মানে এটা নয় যে সরকার এর সমর্থক। পুলিসের অ্যাকটিভিটির ভিতর দিয়ে সরকারকে চিন্তা করতে হয়। কয়েকদিন আগে আপনারা দেখেছেন যে, কংগ্রেস পার্টির কতকগুলি ছেলে পুলিস কর্ডন দিয়ে চাল পাচার করার সময় তারা ধরেছে। আমাদের রাষ্ট্রমন্ত্রী পুলিস ঘুষ নেবার সময় তাকে ধরেছেন। অর্থাৎ আমরা চেষ্টা করছি, সরকার চেষ্টা করছে কলুষমুক্ত করে আগামী দিনে সুস্থ এবং স্বাভাবিক করে নিয়ে গণতান্ত্রিক সমাজতান্ত্রি প্রতিষ্ঠা করে তাদের কাজে লাগান যায় কিনা। যেটুকু ভুলত্রুটি আছে সেটা স্বীকার করে নিয়ে আমি আশা করবো এবং এইটুকু দাবি করবো—যে বন্ধুরা আজ দীর্ঘদিন পলাতক ছিলেন, আবার তারা এসেছেন, তাদের কাছে এবং আদি কংগ্রেসের যারা আছেন, সি পি আই বন্ধু যারা আছেন এবং যারা অন্যান্য পার্টির বন্ধুরা আছেন, তাদের অনুরোধ করবো পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নতির কথা চিন্তা করে পার্টিগত কথা ভুলে গিয়ে আসুন আমরা একযোগে যৌথভাবে পশ্চিমবাংলাকে গড়ে তোলার চেষ্টা করি। এবং সংগে সংগে শ্রীশংকর ঘোষ কর্তৃক ১৯৭৩-৭৪ সালের যে বাজেট আনা হয়েছে সেটা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনিতাইপদ ঘোষঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, শঙ্কর ঘোষ মহাশয় যে বাজেট পেস করেছেন তাকে সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে, তাতে বাংলাদেশের উন্নতি হবে বলে আশা রাখছি। বিরোধী পক্ষের মাননীয় বন্ধুরা একটা কথা বলেছেন ভূমিসংস্কার নাকি ধাপ্পা। পূর্বতন কংগ্রেস আইন করেছিল যে, ২৫ একর করে জমি ফ্যামিলি পিছু দেওয়া হবে। তারা দু'-দু'বার গভর্নমেন্ট গঠন করলেন। তারা কি আইন প্রণয়ন করেছিলেন ভূমিসংস্কার সাধন করার জন্য? যেটুকু জমি পেয়েছিল পূর্বতন কংগ্রেস, সেইটুকু জমি তারা হাতে পেয়ে কি করলেন? তারা পার্টি ফান্ড বাড়ালেন। লুট করে, দাঙ্গা করে যেসমস্ত জমি নিলেন সেই সমস্ত জমিতে পার্টি কেডার-এর লোককে বসিয়ে দিলেন। কিন্তু গরিবের কোন উপকার হল না। উপকার হ'ল তাদের পার্টি কেডার-এর লোকদের। আজকে আমাদের এই কংগ্রেস কি করেছে? এই কংগ্রেস সাড়ে বারো একর জমি ফ্যামিলি পিছু দিয়েছে। আপনারা বলছেন, ভূমিসংস্কার করা হয় নি? আমরা গণতন্ত্রে বিশ্বাস করি, সেজন্য হাইকোর্টে যে কেসগুলি গেছে আমলাদের জন্য সেই জমিগুলি আমরা নিতে পারছি, ঠিক কথা। কিন্তু বাকী জমি আমরা দু'-এক বছরের মধ্যে বিলি কররোই করবো। আজকে তারা মেহনতী জনতার কথা

[5-10—5-20 p.m.]

বলছেন। তাদের জন্য আজকে কুম্ভীরাশ্রু চোখ দিয়ে পড়ছে। সেই বিরোধী দলের বন্ধুদের বলছি আপনারা ছোট ছোট শিল্পপতিদের নিশ্চিহ্ন করে দিয়েছেন এই ঘেরাও করে। তাদের একেবারে শেষ করে দেওয়া হয়েছে এই ঘেরাও-এর মাধ্যমে, কিন্তু অপর দিকে দেখুন টাটা, বিড়লা, তারা আরও উন্নত হয়েছে। আপনারা পার্ক হোটেলকে লাইসেন্স দিয়েছেন, কিন্তু গরিব চাষীদের জন্য কো-অপারেটিভ করবার কোন লাইসেন্স আপনারা দেন নি। এই হচ্ছে আপনাদের

গরিবের প্রতি দরদের একটা নমুনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিক্ষা ঘাটতির কথা বলা হয়েছে। আমি তাঁদের বলতে চাই, দু'বার তো আপনারা গভর্নমেন্ট করেছেন এবং শিক্ষা বিষয়ে দরদী এ বি টি এ-র প্রেসিডেন্ট সি পি এম-এর সত্যপ্রিয়বাবু তো শিক্ষামন্ত্রী ছিলেন, তিনি তো কিছু করেন নি। এই বছর অন্ততঃ পক্ষে থ্রি-ফোর্থ স্কুলে ডেফিসিট গ্রান্টের ব্যবস্থা করা হয়েছে। সেই ডেফিসিট গ্রান্ট গত মে মাস থেকে তারা পাবে। একটু নজর করলেই দেখতে পাবেন যে, আপনারা কি করেছিলেন এবং আমরা কি করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ এলাকায় যে পাম্পিং স্টেশন আছে, চাষের উন্নতি করতে গেলে জলের একান্ত প্রয়োজন, সেই পাম্পিং স্টেশনের অপারেটারদের গিয়ে এরা বললো যে, তোমাদের কাজ করতে হবে না, তোমরা ইনক্লাব জিন্দাবাদ করো। তারা কাজ করলো না, জল দিলো না, তার ফলে মারা গেল কারা ঐ গরিব চাষী যারা। সেই পাম্প অপারেটাররা কাজ না করে কো-অর্ডিনেশন কমিটি করে বেড়াতে লাগলো, পাম্প তারা চালায় নি এবং তার ফলে মাঠের ধান মাঠেই শুকিয়ে মরে গেছে, এতে কি গরিবদের লোকসান হয় নি? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস গভর্নমেন্ট কিছু কিছু শিল্প ছাউনি করে দিয়েছিল। সেখানে কি হত, শেড করে দিয়ে, জলের ব্যবস্থা করে দিয়ে, বিদ্যুতের ব্যবস্থা করে দিয়ে যাতে ক্ষুদ্র ক্ষুদ্র ক্যাপিটাল নিয়ে ছোট শিল্পপতিরা কাজ করতে পারে তার জন্য শিল্প ছাউনি স্থাপন করা হয়েছিল। সেই ঘেরাও-এর ফলে সেই শিল্প ছাউনি উঠে গেল। সেই ব্যবসাগুলো আমরা আবার চালু করেছি এবং আরও ৩২টি শিল্প ছাউনি করবার প্রতিশ্রুতি আমাদের সরকার দিয়েছেন। আপনারাই বলুন, সরকারের এই প্রতিশ্রুতির দ্বারা দেশের কোন উন্নতির লক্ষণ দেখা যাচ্ছে কিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার জেলায় জেলায় খরা ত্রাণের জন্য ২৩ কোটি টাকা দিয়েছেন, যারা গরিব তাদের জন্য। ঐ বন্ধুরা যখন সরকারে ছিলেন তারা কত জি আর দিয়েছিলেন? তারা দিয়েছিলেন মাত্র পয়েন্ট টু পার্সেন্ট। আমরা কত দিয়েছি? আমরা দিয়েছি জি আর এবং টি আর-এ টু পার্সেন্ট। তা ছাড়া টি আর স্কিম ইত্যাদিতে আমরা ২৩ কোটি টাকা খরচ করেছি। আপনারা বলুন, আপনারা কত খরচ করেছিলেন? ১৯৬৭ সালের কথা ছেড়ে দিলাম, ১৯৬৯ সালে তো কংগ্রেস সরকার ছিল না, ১৯৬৯ সালে দেশের জনগণের ভাল করার জন্য কত দরদ আপনাদের ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সি এ ডি পি সম্পর্কে শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছেন যে, সি এ ডি পি ভাল নয়। আজকে গ্রামবাংলায় যেখানে ৭০ পার্সেন্ট মানুষ বাস করে সেখানে পরীক্ষামূলকভাবে সামগ্রিক ইলেকট্রিফিকেশন করে দ্রুত চাষ করার জন্য পরীক্ষামূলকভাবে সেই সব জমি নিয়ে সেই সব জমিকে ব্লক করে ট্রাক্টার দিয়ে চাষ করে, সার দিয়ে যদি চাষ করা যায়, তা হলে দেশের উন্নতি হবে' সেই জিনিসটা আমি সমর্থন করছি। সর্বশেষে অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মুর্মুঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবদের জন্য এই বাজেট তাদের উন্নয়নের জন্য যা অর্থমন্ত্রী পেস করেছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। অভিনন্দন জানিয়ে আমি এই কথা বলব যে, এই বাজেটে শিডিউল্ড কাস্টদের উন্নতির কথা যদিও পেস করা হয়েছে তথাপি এখানে অস্পষ্ট রয়েছে অনেক কিছু, কারণ কোন কোন খাতে কি কি খাতে ব্যয় করা হবে সে বিষয়ে এখানে উল্লেখ নেই। তাই আমি এই কথা বলব যে, বাংলাদেশে আজও আদিবাসীরা সর্বাপেক্ষা উপেক্ষিত, নিপীড়িত, অবহেলিত, লাঞ্ছিত এবং দারিদ্র্যের আঘাতে জর্জরিত। আজকে এই সময় যদি আমরা তাদের অবহেলা করি বা তাদের অথবা তাদের উন্নতির জন্য আমরা যদি চেষ্টা না করি তা হলে আমি বলব যে, আমাদের দেশ কোন দিন উন্নতি করতে পারবে না বা আমরা যেটা বলছি যে, সমাজতন্ত্র গড়ে তুলব তাও হতে পারবে না। কারণ এই আদিবাসী শ্রেণীর একমাত্র চাষবাস ছাড়া কোন পেশা নেই তাদের ব্যবসা নেই, তাদের মধ্যে উকিল-ডাক্তার নেই, চাকরি করে এই রকম লোকের সংখ্যা খুবই সামান্য। কাজেই তারা আজকে একমাত্র চাষবাসের উপর নির্ভরশীল, তারা চাষ বা ফসল ফলাতে পারে পটুতার সঙ্গে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই আদিবাসীরা যে বন-জঙ্গল ছিল সেগুলি সমস্ত কেটে জমি করে আবাদ করেছে; কিন্তু আজকে তাদের বহু

সংখ্যকের হাতে জমি নেই। আজকে তারা ভূমিহীন হয়ে এখানে ওখানে ক্ষেতমজুর হয়ে কাজ করছে। আমি বলতে চাই যে; আজকে যদি এদের উন্নতির জন্য সরকারের তরফ থেকে ব্যাপক একটা সাহায্য বা ঋণদান না করা হয়; তা হলে পরে আজকে এই সমাজকে আমরা উন্নতির দিকে নিয়ে যেতে পারব না। আমি অনেকগুলি দৃষ্টান্ত দিতে পারি যে, এই সমাজের প্রতি কিভাবে জুলুম করে অন্যায় আচরণ করা হয়। প্রতি জেলায় দেখা যায়, আজকে জোতদার আমলাদের সাথে যোগাযোগ করে এদের যে সামান্য জমি দু'-এক জনের আছে তা থেকেও তাদের উচ্ছেদ করতে চেষ্টা করছে। যদি আমরা এই সমাজের দিকে লক্ষ্য না রাখি, তা হলে আমরা যে স্লোগান দিয়েছি গরিবী হটাও সেই স্লোগান কোন দিন কার্যকর হতে পারবে না, আর দেশ থেকে গরিবীও দূর করতে পারব না। আমি জানি, যেখানে যেখানে আদিবাসীরা থাকে, সেখানের ব্লক ডেভালপমেন্ট অফিসে তাদের নামের লিস্ট থাকে এবং সেই লিস্ট দেখে তাদের ঋণ দেওয়া হয়। কিন্তু সেখানে নানান কৌশলে তাদের নাম কাটা হচ্ছে। যখন তারা বলছে তখন তাদের আশ্বাস দেওয়া হচ্ছে, 'এই বার পেলে না ঠিক আছে, চিন্তা নেই, আগামী বারে পাবে'। এইভাবে গভর্নমেন্টের সাহায্য বা ঋণ তার থেকেও তাদের বঞ্চিত করা হয়েছে। জমি বণ্টনের বেলায়ও অনুরূপ আমরা দেখেছি আদিবাসীদের অল্প কয়েক বিঘা জমি নিয়ে টানাটানি করছে অথচ সেখানে জোতদারের লক্ষ লক্ষ একর জমি থাকা সত্ত্বেও তাদের জমি নেওয়া হচ্ছে না।

[5-20—5-30 p.m.]

অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে, আমাদের এম এল এ এবং মন্ত্রীদেরও এতখানি পাওয়ার নেই। আমার এলাকায় দেখছি কংগ্রেসে স্থানীয় নেতা যাঁরা আছেন তাঁদের পাওয়ার দেখলে আমি হিমসীম খেয়ে যাচ্ছি। তাঁরা নিজেরা ইচ্ছামত বি ডি ও, জে এল আর ও-কে বাধ্য করিয়েছেন ভূমিবণ্টন ৪ বার বন্ধ করাতে। এ ডি এম, আমি, ২৫।২৬ জন যুব কংগ্রেসের পক্ষ থেকে ছিল এবং প্রায় হাজার কৃষকের তরফ থেকে সেখানে বলা হয়েছিল যে, গরিবী হটান শ্লোগানকে যদি রূপায়িত করতে হয়, তা হ'লে গরিবদের মধ্যে ভূমি বণ্টনের কাজে বাধা সৃষ্টি করে এদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত করা অন্যায় হবে। সাধারণ যাঁরা কৃষিজীবী তাদের উপর যদি এইভাবে আচরণ করি, তা হলে যতই উন্নতিমূলক পদক্ষেপ গ্রহণ করি না কেন তাতে দেশের গরিবী হটানো যাবে না এবং সমাজ যতদিন এইভাবে থাকবে ততদিন আমাদের দেশের উন্নতি হবে না।

**শ্রীগিয়াসুদ্দিন আহমেদঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয়কে যে বাজেট পেস করেছেন তাকে সমর্থন করে কিছু বলতে চাই। আমরা জনসাধারণের কাছে প্রতিশ্রুতি দিয়ে ছিলাম আমরা গরিবী হটাব এবং সমাজতন্ত্র প্রতিস্ঠা করব। সেই লক্ষ্যে পৌঁছানোর কি ইঙ্গিত বাজেটে আছে তা নিয়ে আলোচনা করছি। এই বাজেটে দেখছি প্রারম্ভিক ঘাটতির পরিমাণ ১৪ কোটি ৮৭ লক্ষ টাকা, কিন্তু নীট ঘাটতির পরিমাণ হচ্ছে মাত্র ৭ লক্ষ টাকা। ৬২৯ কোটি টাকা বাজেটে এই ঘাটতির পরিমাণ সামান্য। অথচ এই বাজেট রচনা করতে গিয়ে নূতন কোন করের বোঝা চাপান হয় নি। এটা তাঁর কৃতিত্বের পরিচয় বলে আমরা মনে করি। তবে তিনি যদি কেন্দ্রের অনুকরণে রিফিউজী ট্যাক্সটা রহিত করতে পারতেন, তা হলে তাঁরা কৃতিত্ব আরও বেশী হত। সরকারের যে সীমিত অর্থসামর্থ আছে সেদিকে লক্ষ্য রেখে, জনসাধারণের প্রতি লক্ষ্য রেখে, দেশের অগ্রগতির দিকে লক্ষ্য রেখে এই বাজেট তিনি বিধানসভায় উত্থাপন করেছেন। আমাদের সামনে যে পর্বতপ্রমাণ সমস্যা আছে সেই সমস্যা সমাধানের জন্য ছোট ও কুটির শিল্প করে ২ হাজারের উপর বেকার যুবকের চাকুরির ব্যবস্থা করেছেন। ভূমি বন্টনের মাধ্যমে প্রান্তিক চাষী ও ভূমিহীনদের মধ্যে জমি দান করে তাদের উন্নয়নের ব্যবস্থা করেছেন। কৃষির উন্নতির কথা চিন্তা করে সেচ, বীজ ও কীটনাশক ঔষধ বিতরণের যে ব্যবস্থা করা হয়েছে, তাতে গ্রামীণ বেকার সমস্যা কমানোর পক্ষে যথেষ্ট সাহায্য করবে। রাস্তাঘাট তৈরির পরিকল্পনাও করা হয়েছে। এইভাবে সরকার বিভিন্ন দিকে যেভাবে সমস্যা সমাধানের চেষ্টা করছেন তার জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি।

**শ্রীমহম্মদ সফিউল্লাঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় যে বাজেট উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। এই বাজেটের প্রতিক্রিয়া আমরা শুনেছি, কেউ বলেছেন কারচুপি বাজেট, কেউ বলেছেন নৈরাশ্যজনক বাজেট, কেউ বলেছেন গতানুগতিক বাজেট, কেউ বলেছেন এই বাজেট জনসাধারণকে বোল্ড আউট করেছে। এর উত্তরে আমি একটা কথা বলতে চাই জনসাধারণ যাঁদের বোল্ড আউট করে ছেড়েছেন তাঁরা এই ধরনের কথা বলে আত্মপ্রসাদ লাভ করছেন। বাজেটে ক্ষুদ্র ও কুটির শিল্পের কথা একটা পরিচ্ছেদে বলা হয়েছে যে, ২,০৮৬টি ক্ষুদ্র শিল্প স্থাপন করা হয়েছে এবং ৮১৩টি শক্তি-চালিত তাঁত স্থাপন করা হয়েছে। বাজেটে ক্ষুদ্র এবং কুটির শিল্পের কথা আরো বিশদভাবে যদি থাকত যেমন বাঁকুড়ার লাক্ষা, শঙ্খশিল্প, মেদিনীপুরের মাদুরশিল্প, কৃষ্ণনগরের মৃৎশিল্প এবং মুর্শিদাবাদের রেশমশিল্প বৃটিশ আমলে যে জগদবিখ্যাত মসলিন শাড়িটি ছিল যা চিরতরে বিলুপ্ত হয়ে গেছে, এই যে গ্রামীণ কুটির শিল্প এই শিল্পের দিকে যদি আমাদের সরকার বেশী দৃষ্টি দিতেন, তা হলে আমি বিশ্বাস করি আমাদের গ্রামীণ কর্মসংস্থানের সমাধান হত এবং গ্রামের মানুষের রুজি-রোজগারের পথ খুলে যেত। আমাদের গ্রামবাংলার বিশেষ করে হুগলী জেলার ধনেখালি, রাজবোলহাট, চণ্ডীতলা প্রভৃতি কয়েকটি জায়গার বিরাটসংখ্যক তন্তুজীবী সম্প্রদায় আজ ধ্বংসের মুখে পতিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৪শে ফেব্রুয়ারি মাননীয় জয়নাল আবেদীন সাহেব একটা বিবৃতি দিয়েছেন যে, বিবৃতি আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে, তাতে পরিষ্কার করে বলেছেন, তাঁতের কাপড়ের দাম শতকরা ১০ ভাগ বেড়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের বেগমপুর, খরসুরাই, তাজপুর-এর বিস্তৃর্ণ এলাকায় ১০।১২ হাজার তাঁতী থাকে, তাদের অবস্থা আমরা নিজের চোখে দেখেছি, দেখেছি তারা ১ টাকাও বেশী পান নি। আজ আমাদের সরকারকে এই বিষয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করতে হবে। কেননা, এই তাঁতীরা রাস্তায় নেমে পড়েছে, তারা আন্দোলন করছে পেটের দায়ে, কোন রাজনৈতিক কারণে নয়। যে কল্যাণী স্পিনিং মিলের সুতার উপর তারা নির্ভরশীল সেই সুতার দাম বেড়েছে বলে শুনেছি, আমি আশা করব, আমাদের সরকারের প্রকল্পমন্ত্রী এর একটা যথাযথ ব্যবস্থা করবেন। এর পর আমি সেচ ও বন্যা প্রকল্পের কথা বলব। একটা জিনিস আমরা লক্ষ্য করেছি, ছোট ছোট পরিকল্পনার কথা আমাদের মন্ত্রীরা বলতে ভুলে যান। আমার সেই কবিতাটা মনে পড়ছে—বড় যে হয়ে ছোটর দাবি অনেক সময় মাড়িয়ে চলে—সেই ছোট ছোট প্রকল্প হাতে নিয়ে আমরা যদি বাস্তবায়িত করতে পারি, তা হলে নিশ্চয়ই একদিকে যেমন ছোট ছোট জায়গার সমস্যার সমাধান হয় অপরদিকে সমষ্টিগতভাবে বিরাট এলাকার উন্নতি করা সম্ভব হয়। আমার কেন্দ্র চণ্ডীতলার কথাই ধরুন এই চণ্ডীতলার সরস্বতী নদীর সংস্কার করতে পারেন—যেকথা আমার পূর্ববর্তী বিধানসভার সদস্য বলেছেন—সেই সরস্বতী নদীর সংস্কার যদি করেন, তা হলে গ্রামের মানুষ অনেক উপকৃত হবে। আমি উপসংহারে একটা কথা বলব সুখের কথা—

We have created friends, we have created our foes, but the friends outnumber the foes.

এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবারিদবরণ দাসঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শঙ্কর ঘোষ মহাশয় কর্তৃক উপস্থাপিত বাজেট বরাদ্দের দাবি যা এই সভায় রাখা হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। বিরোধী পক্ষের বেঞ্চ থেকে প্রফুল্ল সেন মহাশয় এবং আরো একজন সদস্য যে বক্তব্য রেখেছেন এবং কিছু কিছু বক্তব্য রেখেছেন আর এস পি দলের সদস্যরা, আমি তাঁদের বক্তব্য শুনেছি। শ্রীতিমির ভাদুড়ী মহাশয় একটা কথা বলেছেন, কারচুপি। মাননীয় প্রফুল্ল সেন মহাশয় যে পার্টি থেকে নির্বাচিত হয়েছেন সেই পার্টিকে যাঁরা নিয়ন্ত্রণ করেন তাঁদের একজনের এলাকার আমি বাসিন্দা, আমি সেই তদানীন্তন বঙ্গেশ্বরের পাড়ায় থাকি। কংগ্রেসের পতনের পর ভারতবর্ষের খণ্ডিত প্রান্তিক প্রদেশে যখন যুক্তফ্রন্ট সরকার আসীন হ'ল তখন সেই পল্লীতে দেখেছি যুবা বৃদ্ধ সকলেই স্ট্রীট ডিমনস্ট্রেশনে নেমেছিল, আনন্দের বহিঃপ্রকাশ করেছিল।

[5-30—5-40 p.m.]

এবং যে ব্যালটের মাধ্যমে গণতন্ত্র প্রতিষ্ঠিত হয়েছে। ১৯৬৭ সালের আগে পর্যন্ত কংগ্রেসের দুর্নীতি, অনাচার ব্যালটের মাধ্যমে পরাজিত হচ্ছিল না, কিন্তু ১৯৬৭ সালে সেই পরাজয় ঘটল। এর পর ভারতবর্ষের মানুষ নিশ্চিত হয়েছে যে, ব্যালট পেপারের মাধ্যমে বিপ্লব কায়েম করা যায়, গণতান্ত্রিক পথে, সাংবাদিক কায়দায় বিপ্লবকে কায়েম করা যায়। ১৯৭২ সালের নির্বাচনে সেই বিপ্লব দ্বিতীয়বার কায়েম হল। বাংলাদেশের মানুষের সামাজিক ন্যায়বিচার কায়েম করবার স্বপ্ন যখন বাস্তবে রূপায়িত হল তখন কারচুপির কথা দ্বিতীয়বার বলে বা উচ্চারণ করে যাঁরা এখানে রাজনীতি করতে চান তাঁরা ছেলেমানুষী করছেন একথা আমি বলতে পারি। মাননীয় স্পীকার মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী শংকরবাবুর বিবৃতির দিকে তাকিয়ে আমাদের বিশ্লেষণ করতে হবে সরকার আজকে কোনদিকে তাঁর দৃষ্টিভঙ্গি নিয়ে যাচ্ছেন। আমি কমিউনিস্ট পার্টির বন্ধুদের সংগেও আলোচনা করেছি। আজকে পার্টি আমার কাছে ১০০ বা ২০০ টিউবওয়েল বসাল তার ভিত্তিতে বিচার হবে না, পার্টির চিন্তা রয়েছে প্রোগ্রাম রাখার দিকে তার ভিত্তিতেও বিচার হবে না, এর সংগে সংগে বিশ্লেষিত হবে পার্টি আজকে প্রো-পিপল, প্রো-সোসালিস্ট হবার চেষ্টা করেছে কিনা। পার্টি আজকে সামাজিক অবরোধ চূর্ণ বিচূর্ণ করে ন্যায়বিচার প্রতিষ্ঠার পথে পদক্ষেপ রাখতে পেরেছে কিনা তার ভিত্তিতে পার্টির ক্যারেকটার বিশ্লেষণ করা হবে। মাননীয় শংকর ঘোষ আজকে যে বিবৃতি রেখেছেন তাঁকে স্বাগত জানাচ্ছি এই কারণে যে, পার্টি আজকে প্রো-পিপল অ্যাটচুড নিয়েছে, পার্টি আজকে প্রো-সোসালিস্ট অ্যাটিচুড নিয়েছে। মাননীয় স্পীকার মহাশয়, আমরা যারা যুবকরা কংগ্রেসের পবিত্র শিবিরে জমায়েত হয়েছি এবং আপনার সামনে গণতন্ত্রে এই পবিত্র মন্দিরে সামাজিক ন্যায়বিচার প্রতিষ্ঠিত করবার জন্য শপথ নিয়েছি আমরাও সেইদিকে দৃষ্টিভঙ্গি রেখেছি। আমার সময় অল্প তাই বাজেটের তাত্ত্বিক বিশ্লেষণের দিকে যাব না। আমি পূর্বেই বলেছি পার্টির চরিত্র বদল করলে বা সরকারের চরিত্র বদল করলেই কিছু হবে না। আজকে যে সিসটেম রয়েছে তার যদি পরিবর্তন না করা যায়, নূতন দৃষ্ঠিভঙ্গি নিয়ে প্রশাসনিক কাঠামোর যদি পরিবর্তন করা না যায়, তা হলে এই লক্ষ লক্ষ কোটি কোটি টাকা খরচ করলেও সাধারণ মানুষের চোখের জল কোন দিন মুছবে না। বিশ্বনাথবাবুর সংগে আমি একমত। আক্রান্তের কথা সরকার নিশ্চয়ই তুলে ধরেছেন। এখানে কিন্তু আমি দ্বিমত পোষণ করেছি। আক্রান্তের কথা সরকার তুলে ধরেছেন, কিন্তু সেই আক্রান্তকে বাঁচাবার জন্য যে যে মেজার নেবার প্রয়োজন আছে বর্তমান কাঠামোতে সেই মেজার নিতে পারবে না। নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে আমাদের ঝাপিয়ে পড়তে হবে। আজকে গণতান্ত্রিক মোর্চার দায়িত্ব সম্বন্ধে অনেকে প্রশ্ন তুলেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে ভারতবর্ষের প্রত্যেকটি প্রগতিশীল মানুষের কাছে নূতন শপথ নেবার দিন এসেছে, কারণ এই প্রান্তিক পূর্বাঞ্চলে এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বিস্ময় দেখছি যে, পার্টি সেদিন পর্যন্ত আওয়াজ তুলেছিলেন, ওয়ান পার্টি, ওয়ান লিডার, ওয়ান কন্স্টিটিউসন, সেই পার্টিই আজকে ৪০টি স্টেট-এর কথা বলছে। আমরা কি কিছুই বুঝি না? আজকে রি-অ্যাকসন্যারি ফোর্সেস, আজকে কায়েমী স্বার্থের দল নূতন করে চক্রান্ত সৃষ্টি করতে নেমে পড়েছে একসংগে। তাই দেখছি, উড়িষ্যায় গণ্ডগোল, আসামে গণ্ডগোল। আমরা সমস্ত প্রদেশবাসীকে বুকে টেনে রাখা সত্ত্বেও দেখছি, বাংলাদেশের মানুষ বিভিন্ন প্রদেশে হয়ত বা কিছুটা লাঞ্ছিত হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে আমরা দেখছি প্রতিক্রিয়াশীল দল নূতন করে তাদের চক্রান্ত শানিয়ে নেবার পরিকল্পনা নিয়েছে। কাজেই আজকে সমস্ত প্রগতিশীল মানুষকে রুখে দাঁড়াতে হবে ভারতবর্ষের মাটিতে যে মানুষগুলো ইতিহাসের আবর্জনার স্তূপে নিক্ষিপ্ত হয়েছিল তাদের রাজনৈতিক দৈন্যের জন্য তারাই আজকে আবার রাজনীতিতে মাথা উঁচু করে দাঁড়াতে চেষ্টা করছে জনসাধারণকে ভুল বুঝিয়ে। কাজেই আজকে আমাদের কর্তব্যে সজাগ এবং সক্রিয় হতে হবে। তারপর এই বাজেট বরাদ্দের দিকে তাকিয়ে আমি একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পুলিস অ্যাডমিনিস্ট্রেসন সম্বন্ধে আমি এটুকু বলতে চাই যে, ১৯৩০ সালে যে সিস্টেমে পুলিসকে চালান হত, ১৯৭২ সালে সেই সিস্টেমে পুলিসকে চালাতে গেলে যত কোটি টাকা আমরা খরচ

করি না কেন পুলিসকে সক্রিয় করা যাবে না, সজাগ করা যাবে না। শৃঙ্খলার অবনতি হচ্ছে কেউ বলেছেন। মুখ্যমন্ত্রী হয়ত বলেছেন আমি আদর্শ সরকারের নেতা নই। আমি বিশ্বাস করি, আমাদের সরকার বাংলাদেশের মানুষের কাছে স্বস্তি এনে দিয়েছে, শান্তি এনে দিয়েছে। দু'-একটি ঘটনা হয়ত ঘটেছে, কিন্তু একথা মানতেই হবে যে, আমাদের দৃষ্টিভঙ্গি প্রখর হয়ে উঠেছে এবং আমাদের শত্রুদের বিরুদ্ধে সংগ্রামে নামতেই হবে। পুলিস অ্যাডমিনিস্ট্রেসনে দেখতে পাচ্ছি যাঁরা ডিউটি করেন, যাঁরা কাজ করেন তাঁদের মধ্যে আছে ৩টি র‍্যাংক কনস্টেবল, এস আই এবং এ এস আই, আর যাঁরা সুপারভাইস করেন তাঁরা হচ্ছেন ইন্সপেক্টর, ডি আই জি, অ্যাডিসন্যাল এস পি, এস পি, এ আই জি, ডি আই জি এবং নূতন আইনে অ্যাডিসন্যাল আই জি, আই জি। কাজ করছেন ৩টি র‍্যাংক এবং সুপারভাইস্ করছেন ৮টি র‍্যাংক। এটা কি রকম ব্যবস্থা? এই অবস্থায় কি কখনও শান্তি-শৃঙ্খলা আনা যায়? এই অবস্থা যদি চলে, তা হলে ল অ্যান্ড অর্ডার কখনও আনা যাবে না। জেনারেল অ্যাডমিনিস্ট্রেসনের দিকে যদি তাকাই তা হলে দেখব দার্জিলিং-এ ল্যান্ড স্ল্যাইড হয়েছে এবং তার জন্য সেখানে জি আর পেঁ‌ছে দিতে হবে। কিন্তু জেনারেল অ্যাডমিনিস্ট্রেসনে যিনি আছেন তিনি এই জি আর পেঁছে দিতে নিশ্চয়ই ২৫ দিন দেরি করেছেন, কারণ যে ভিক্টিম তার কাছ থেকে টিপ সহি মেরে দেখতে হবে সে পেয়েছে কিনা টাকা। এই ধরনের যে সমস্ত বাধা রয়েছে সেগুলিকে অপসারণ করবার জন্য দৃষ্টিভঙ্গির পরিবর্তন করা দরকার। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে বাজেটে যে দাবি রাখা হয়েছে এটা যুক্তিপূর্ণ দাবি এবং একে বাস্তবে রূপায়িত করতে হলে প্রশাসনিক কাঠামোতে যে পরিবর্তন করা প্রয়োজন তার প্রতি আমাদের দৃষ্টি দিতে হবে।

আজকে রোটান্ডায় মিটিং আরম্ভ হয়ে গেছে, শিক্ষাব্যবস্থা পরিচালনার জন্য শিক্ষাবিদ্‌রা জমায়েত হয়েছেন, আজকে তেমনি প্রশাসন ব্যবস্থা পরিবর্তনের জন্য চিন্তা করতে হবে। সর্বশেষে আমি বলতে চাচ্ছি স্যার, এই রাজ্যে খুনী আছে, খুনের অস্ত্র আছে, খুনের মনোবৃত্তি আছে, আজকে মুছে যায় নি যুক্তফ্রন্টের আমলের বিভীষিকাময় রাজনীতি যারা এনেছিল তা এখনও মুছে যায় নি। তাই আমাদের প্রত্যেকটি কর্মপ্রচেষ্টাকে আনতে হবে, প্রত্যেকটি উন্নয়নের কর্মসূচিকে আনতে হবে কর্মসংস্থানের ভিত্তির উপরে, অন্যথায় আগামী দিনে ভয়ঙ্কর পরিস্থিতির সৃষ্টি হবে। এই কয়টি কথা ব'লে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশিশিরকুমার ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ কয়েকদিন ধরে সাধারণ বাজেটের আলোচনা শুরু হয়েছে। অনেক উত্তাপ এই ঠান্ডা ঘরে বয়ে গেছে, এই ঠান্ডা ঘরে খালি উত্তাপ আর ক্ষোভ নয়, অনেক অশালীন উক্তি এবং অত্যন্ত জঘন্যতম ভাষায় আমাদের পার্টিকে আক্রমণ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই বাজেটকে পুঙ্খানুপুঙ্খরূপে বিচার-বিশ্লেষণ করেছি এবং বাজেটের যেটা বিশেষ দিক ছিল সেই দিকগুলি আমরা তুলে ধরেছি। আমরা তুলে ধরেছি যে, গরিবের উপর নতুন করে ট্যাকস বসান হয় নি। আমরা বলেছি, উন্নয়ন খাতে ব্যয়বরাদ্দ বাড়ানো হয়েছে, কিন্তু সাথে সাথে আমরা এও বলেছি যে, আর্থিক সংগতি বাড়ানো দরকার, তা হলে পশ্চিমবাংলার মানুষকে আরও বেশী সাহায্য করা যাবে। এবং এই আর্থিক সংগতি বাড়াতে হলে একচেটিয়া পুঁজিপতি শ্রেণীর উপরে ট্যাক্স লেভি করা উচিত ছিল, কিন্তু তা করা হয় নি। মাননীয় স্পীকার মহাশয়, আমরা এই জিনিসটা পরিষ্কার করে বলেছি। আমরা আশা করেছিলাম যে, সরকার এই জিনিসটা চিন্তা করে দেখবেন। ১৯৭৩ সালে যখন বাজেট পেশ করেছি সেই সময় ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যে ঘৃণা প্রকাশিত হয়েছিল দলমতনির্বিশেষে মানুষের কাছ থেকে, সেই ঘৃণা আর বোধহয় কখনই লক্ষ্য করা যায় নি। যে জনসমর্থন নিয়ে পশ্চিমবাংলার জনসাধারণ এই গণতান্ত্রিক প্রগতিশীল মোর্চাকে জয়ী করেছিল, এবং সেই আশা-আকাঙ্খা রূপ দেবার জন্য যে প্রয়াস এবং প্রচেষ্টা প্রয়োজন ছিল তা আমরা কার্যকর করে উঠতে পারি নি। সেজন্য আমরা বলছি যে, বড় বড় ধনিক শ্রেণীর উপর ট্যাক্স লেভি করা উচিত ছিল, তা করা হয় নি। তার জন্য ও'রা কিভাবে আক্রমণ সংগঠিত

করলেন, না মাননীয় মন্ত্রিমহাশয় জয়নাল আবেদীন সাহেব আমাদের বিশ্বাসঘাতক তো বললেনই, উপরন্তু তাঁর বক্তব্যের মধ্যে তিনি কোন আত্ম-অনুসন্ধান করলেন না। তিনি এই যে প্রগতিশীল মোর্চার যে গাইড-লাইন ১৭ দফা কর্মসূচি যে অতন্দ্র প্রহরীর মত দাঁড়িয়ে আছে সেই অতন্দ্র প্রহরীদের উপেক্ষা করলেন। তিনি উপেক্ষা করলেন প্রগতিশীল মোর্চার বক্তব্যকে এবং সম্পূর্ণ-ভাবে এই হাউসের মধ্যে একটা নতুন ধারা বইয়ে দেবার একটা প্রচেষ্টা চালালেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বলতে চেয়েছিলাম, যুক্তফ্রন্ট হবার সময় আমরা তাদের শরিক ছিলাম। সেই যুক্তফ্রন্ট-এ সি পি এম বড় হয়ে যাচ্ছিল, সেজন্য যুক্তফ্রন্ট ভাঙে নি, সেই যুক্তফ্রন্ট কেবলমাত্র সাধারণ মানুষের উপর সন্ত্রাস সৃষ্টি করে পশ্চিমবাংলার মানুষের জীবনকে কুঁকড়ে দিয়েছিল, সেইজন্য যুক্তফ্রন্ট ভেঙেছিল। যুক্তফ্রন্ট ভেঙেছিল এই জন্য যে, পশ্চিমবাংলার মানুষকে যতদূর এগিয়ে দিতে পারার যতটা সম্ভাবনা ছিল সেই সম্ভাবনাকে তারা পরিপূর্ণ রূপ দিতে পারে নি। সেই জন্য আমরা যুক্তফ্রন্ট পরিত্যাগ করেছিলাম। আর হাত বাড়িয়ে দিয়েছিলাম গণতান্ত্রিক মানুষের দিকে, হাত বাড়িয়েছিলাম কংগ্রেস বন্ধুদের দিকে, যে আসুন আমরা ১৭ দফা কর্মসূচির ভিত্তিতে প্রগতিশীল মোর্চা গঠন করি—আগামী দিনে নতুন পশ্চিমবঙ্গ নতুন ভারতবর্ষ গড়ে তুলব। এর মধ্যে কোন কিছু ছিল না, এই আহ্বানে এই কথা ছিল না যে আপনি বড় হবেন, কি আপনি ছোট হবেন।

[5-40—5-50 p.m.]

আমাদের দাবি ছিল, আমাদের আকাঙ্ক্ষা ছিল পশ্চিমবাংলার মানুষ বাঁচুক, পশ্চিমবাংলার সংগতিকে পরিপূর্ণ বিকাশ করিয়ে মানুষের কাজে লাগাই। এজন্যই তো এত ক'রে বাজেটের দুর্বল দিকটা তুলে ধরেছিলাম আর এজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি লক্ষ্য করুন, আমাদের বিশ্বাসঘাতক বলা হয়েছে, আমাদের এই বক্তব্যের জন্য বিভিন্ন উপায়ে আমাদের আক্রমণ করা হয়েছে। আমাদের এই বক্তব্যকে নস্যাৎ করার জন্য মাননীয় কাশীকান্তবাবু কাল বললেন, সি পি আই-এর কাছে বক্তব্য রাখা মানে অরণ্যে রোদন করা। আজকে আমাদের শ্রীসত্য ঘোষাল মহাশয়ের বক্তব্য শোনার পরেও কি তাঁর সেটা মনে হচ্ছে? আমাদের কাছে বক্তব্য রাখা যদি অরণ্যে রোদন হয়, আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই—নারায়ণ ভট্টাচার্য মহাশয় কি বলেছেন, তিনি তো আমাদের বক্তব্যের সমর্থনেই বলে গিয়েছেন, তবে একটা নূতন কথা বলেছেন, 'এই বাজেট সমর্থন করছি'।

(এখানে লাল আলো জ্বলে উঠে।)

আমাদের যাঁরা গ্রামের বন্ধু, উত্তর বাংলার বন্ধু তাঁরা কি অনুভূতি এখানে এই বিধানসভায় রূপায়িত করেছেন? তাঁরা তো মানুষের দুঃখ দারিদ্র্যের কথাই বলেছেন। তাই যদি আমাদের কথা অবান্তর হয়ে থাকে তো, তাঁদের বক্তব্যেরও এই বাজেটের সঙ্গে সংশ্রব নাই। এই বলে বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari:** Mr. Deputy Speaker Sir, first I support the budget placed by our Finance Minister. Sir, as a representative of the public, I feel that the budget is of the people, by the people and also for the people. Sir, this budget indicates two very important factors. It is acting, on the one side, as a fire fighter and on the other side, as an architect. Sir, if you go back a few years towards the reign of the Jukta Front if you look to the map of West Bengal the historical map of West Bengal, the educational map of West Bengal, the agricultural map of West Bengal, the industrial map of West Bengal, the cultural map of West Bengal, you will find what a cyclonic damage had been done, the whole society was going to be ruined. Then came this popular Government and they had two very important actions to take one of which was to stop further burning and destruction. In the budget what I find? The Finance Minister and the Government did their best that no more fire is spread. So, they are acting, on

the one hand, as a fire fighter and on the other hand, they are trying to construct and rebuild the country, because I find that on the various sectors, they have pledged to the people to bring socialism, to remove poverty and that in a democratic way. My friends have objected to that, but I say that we are believers in democracy, our people are believers in democracy. In democracy, we are sure, socialism will come it will take time because here is people's participation. Ours is not a dictatorial Government like Burma and other countries where you will find different things every morning. So, we are believers in democracy, we want to bring socialism through democratic process, in which people's participation is there. It may take some time, but at the same time you will find, Mr. Deputy Speaker, Sir, what progressive measures have been taken within a short period by this Government from the days of the nationalisation of banks to the days of the nationalisation of coal mines only a few days back. It is a clear indication to the common man in this world that this country is trying to progress towards socialism. The Government are not going to help capitalism, but they have adopted the path of socialism and in order to do this, they are trying to fight against poverty, inequality and for the cause of social justice. In the field of agriculture also, they have adopted the means of intensive cultivation. They have made multiple cropping that will help the poor people and the youths in the villages for more production and they are giving more employment to the youths. Similarly, they are trying to decentralise the centralised industry to the district towns. I find that there are eight centres which they are proposing to set up, one at each place, namely, Haldia, Farakka, Midnapore, Kalyani, Asansol, Purulia and Kharagpur. It is quite evident from this that they want to give more employment to the common man. They want social justice and they want to remove poverty and this will bring more employment. What does it indicate? A few days back, in Delhi, in the last Asian Fair, there was an Industrial Camp of West Bengal. Some articles which West Bengal produce and were displayed in the Camp of West Bengal Industrial Pavilion attracted the foreign buyers and consumers and we were receiving queries from other Afro-Asian countries, particularly for cycles, lamps, handicrafts, nylon carpets and for other articles. It is quite clear from this that we are advancing and what will this lead to? Naturally the demand for those articles will go up. It will creat more employment, it will help the unemployed youths to come and work here. On the other hand, it will help our economy.

(At this stage the red light was lit)

Mr. Deputy Speaker, Sir, you have already shown me red light. I want one minute more to finish my speech. I had much to say and I am in a dilema as to where I should start and where I should stop.

I say to my friends who criticised the budget that there is a proverb that if a bat cannot see in the day light it is not the fault of the sun, it is the shortage of the vision of the bat that could not see that it was day. So, from whatever advancement has been made within one year by this Government, it is quite clear that we are advancing towards socialism. We are fighting against poverty, against injustice in the society and for a socialistic pattern of society. I say to our critics that they did not even given any suggestion. Sir, there was an artist who created a very nice art and he put it on the main street. He asked "if anybody finds any wrong, please point it out". When next morning he went there, he say the entire art was destroyed. Next morning, again he drew up the art and hung up the same art and said "if anybody finds any wrong please rectify it". Next morning, when he went there he found that the art was there as it was. So, I did not find suggestion

from the other side, but only vague and running remarks and criticisms. Let us fight for the common cause for which the country is fighting. Thank you, Mr. Deputy Speaker, Sir, for kindly allowing me to speak.

**শ্রীহরশঙ্কর ভট্টাচার্য:** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এত অল্প সময়ে এতবড় বাজেট নিয়ে কী আলোচনা করবো ভেবে পাচ্ছি না। শুধু বাজেটের কয়েকটি বিষয় সম্পর্কে সকলের দৃষ্টি আকর্ষণ করছি। কেন জানিনা মাননীয় অর্থমন্ত্রী ১৯৬৭ সালের পরবর্তী অবস্থা এই হেডিং দিয়ে গতবারেও শুরু করেছিলেন, এবারও তাই দিয়ে শুরু করেছেন। বোধ হয় উনি এর দ্বারা বলতে চাচ্ছেন, পশ্চিমবঙ্গের অর্থনীতির অবস্থা ১৯৬৭ সালের পর থেকে খারাপ হয়েছে। আমার অন্ততঃ বাজেট বক্তৃতাগুলি শুনে এই ধারণা হচ্ছে যে সভ্যদেরও বোধহয় তাই ধারণা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে পরিষ্কার বলতে চাচ্ছি, রিজার্ভ ব্যাংকের রিপোর্ট ও অন্যান্য প্রতিটা সরকারী রিপোর্ট সেগুলি যদি সদস্যরা পড়ে দেখেন, তা হলে দেখবেন, পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা ১৯৬৭ সাল থেকে খারাপ হয় নাই, ১৯৬১ সাল থেকে এই

[5-50—6 p.m.]

খারাপ হওয়া শুরু হয়েছে। ইতিহাসকে বিকৃত করে কোন অর্থমন্ত্রী সত্য বুঝতে পারবেন না। আমাদের মাননীয় অর্থমন্ত্রী যদি ইতিহাসের সত্যতা প্রকাশ না করেন, তা হলে তাঁর দৃষ্টিভঙ্গির বার বার ভুল হবে। আমি দেখাতে পারি একটা হিসাব আপনি দেখুন ১৯৫১-৫২ সালে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সাহায্য পেয়েছিল ১৫৪ কোটি টাকা, মহারাষ্ট্র ১২৫ কোটি টাকা। ১৯৬৬-৬৭ সালে যুক্তফ্রন্ট আসার আগে পশ্চিমবঙ্গ পেয়েছে ৩২২ কোটি টাকা আর মহারাষ্ট্র পেয়েছে ৮৯৮ কোটি টাকা। আপনি যদি মেটিরিয়ালসের কোটা দেখেন, তা হলে দেখবেন তামা পশ্চিমবঙ্গ পাচ্ছে তার যা দরকার তার শতকরা ৯·২২ ভাগ, মহারাষ্ট্র পাচ্ছে শতকরা ২৮·৬৩ ভাগ। জিংক পশ্চিমবঙ্গ পাচ্ছে শতকরা ৭·২০ ভাগ, আর মহারাষ্ট্র পাচ্ছে ২৩·৫৪ ভাগ। শুনলে অবাক হবেন যে, নিকেলের ক্ষেত্রে, একটা অদ্ভুত হিসাব দেখলে। পশ্চিমবঙ্গ পাচ্ছে ০·৫৪ ভাগ আর গুজরাট পাচ্ছে ১৪০ পারসেন্ট। গুজরাট যা চেয়েছিল তার দেড়গুণ বেশি পাচ্ছে। এই তো হিসাব। এটা কেন্দ্রীয় সরকারের থেকে করা হচ্ছে। একে স্বীকার করা উচিত ছিল। ১৯৬০-৬১ সাল থেকে নিশ্চয় কোথায় একটা গন্ডগোল হয়েছে যাতে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক জীবনে এই ক্ষতি শুরু হয়েছে। আমি লাইসেন্সিং পলিসির মধ্যে আর গেলাম না, আমার আর প্রাইসিং পলিসির মধ্যে যাওয়ার সময় নেই। তুলোর দাম বা লোহার দাম বা পাটের দামের ভিতরে যাওয়ার সময় নেই। ইতিহাসকে যদি বিকৃত করা হয়, তা হলে কি অর্থমন্ত্রী, কি কংগ্রেসের মাননীয় সদস্যরা কেউ সত্য বুঝতে পারবেন না। এইটা আমার তাঁদের কাছে আবেদন। দ্বিতীয়তঃ আর এক জায়গায় অর্থনৈতিক পরিস্থিতির উনি ব্যাখ্যা করে বলছেন, চিনি ইত্যাদি প্রয়োজনীয় কতকগুলো জিনিসের ঘাটতি। কোথা থেকে তিনি এটা পেলেন? কোন তথ্যে এটা আছে? আমাদের খাদ্যদ্রব্য বাড়ে নি? কিছুদিন আগে আমরা কি জানি না আমাদের সবুজ বিপ্লব হয়ে গেলো, আমাদের কি অল ইন্ডিয়া অ্যাভারেজ প্রোডাকসান কি বাড়ে নি? আমি শুধুমাত্র একটা কথা বলি জিনিসপত্রের দাম বৃদ্ধির কারণ হিসাবে কেন উনি খরার কথা বা অন্য কথা বলছেন? ইন্দো-পাক যুদ্ধে ভারতবর্ষের খরচ হয়েছিল পাঁচশো কোটি টাকা, সেখানে নোট ছাপানো হয়েছিল ১২শো কোটি টাকা। এটা কি কারণ নয়? সেটা কি অনাবৃষ্টি ও শস্যহানির জন্য? ১৯৭১ সালের খাদ্যের উৎপাদন ছিল একশ মিলিয়ন টন, তার পূর্বের বছরে ছিল ১০৪·৬৮ মিলিয়ন টন। পাঁচ মিলিয়ন টনে কমে দুর্ভিক্ষের অবস্থা আসে এতো ঘাটতি। অথচ গত বছর ঘাটতি ছিল সরকারের হাতে ৯ মিলিয়ন টন ছিল। এটা কি সত্য কথা? সত্য কথা শ্রমমন্ত্রী স্বীকার করে গিয়েছেন, তাঁর বক্তৃতায় তিনি বলেছেন। তিনি বলেছেন সর্ব-ভারতীয় গড় যদি মাসে ৭০ টাকা হয়, তা হলে এই পশ্চিমবঙ্গের অধিবাসীদের মাসে ৪০ টাকা।

এইটা হচ্ছে সত্য কথা যেটা ১৯৬০-৬১ সালে পশ্চিমবঙ্গের পিছানোর। ১২ বছরের এই হচ্ছে ফল। দেখুন এই অবস্থা। সত্য আছে কোথায়? সত্য আছে সেনসাস রিপোর্টে। সেনসাস রিপোর্টে বলা হয়েছে গত ১০ বছরে আমাদের এখানেই ক্ষেত মজুরের সংখ্যা ১৫·৩ পারসেন্ট থেকে ২৫·৭৫ পারসেন্ট হয়েছে। আজ গ্রামে গড়ে ৪১ জন খেতমজুর বেড়ে গিয়েছে। এইটাই হচ্ছে হিসাব এটা হচ্ছে অর্থনৈতিক পরিস্থিতির ব্যাখ্যা। আজকে যদি সত্যিই অর্থনৈতিক পরিস্থিতির সঠিক ব্যাখ্যা করতেন, তা হলে খুশী হতাম। কিন্তু বিকৃত ব্যাখ্যা করে তাঁদের চিন্তাধারা দিয়ে কোন ভবিষ্যতেই নিয়ে যেতে পারবেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মূল্যবৃদ্ধি রোধের প্রচেষ্টা হয়েছে একথা তিনি স্বীকার করেছেন। কিন্তু মূল্যবৃদ্ধির সময় পৃথিবীর কোন দেশের অর্থমন্ত্রী ব্যালেন্স বাজেট করেছেন? পৃথিবীর কোন দেশের অর্থমন্ত্রী ব্যালেন্স বাজেট করলেন মূল্যবৃদ্ধি রোধ করবার জন্য। এই রকম অর্থনৈতিক পরিস্থিতির কথা চিন্তা করে টাকা তোলাই হচ্ছে অর্থনীতির প্রাথমিক শিক্ষা—টাকা তোলবার জন্যই আন ব্যালেন্সড বাজেট করতে হয়। আপনি যে কি দেখে এই বাজেট করলেন তা ঠিক বুঝতে পারলাম না। ট্যাক্স করে টাকা তুললে মূল্যবৃদ্ধি রোধ হয়, মুদ্রাস্ফীতি রোধ হয়। এই যে সারপ্লাস বাজেট করলেন এর মানে ঠিক বুঝতে পারলাম না। আমরা চাই না যে, ট্যাক্স না হোক—আমরা চাই ল্যাকসারী ট্যাক্স হোক, মাদক দ্রব্যের উপর ট্যাক্স হোক, এই সব জিনিসের ট্যাক্স নিশ্চয় করতে পারতেন। তা করেন নি বলে আমরা দুঃখিত। অর্থনৈতিক চিন্তার দিক থেকে এটা ভুল হবে—ট্যাক্স করার দরকার ছিল—মূল্যবৃদ্ধি রোধ করার জন্য দরকার ছিল। আমরা বহুবার গঠনমূলক বক্তৃতা করেছি। গতবার বাজেটে ডিফারেনসিয়েটেড সেলস ট্যাক্স সম্বন্ধে বলেছি—যে যদি দরকার হয় কয়লার উপর ট্যাক্স করুন, দরকার হলে কমার্সিয়াল এগ্রি-কালচারেল গুডসের উপর ট্যাক্স করুন, লাকসারির উপর বিলাস দ্রব্যের উপর ট্যাক্স করুন। কারণ এগুলির দরকার আছে। এটা স্বাভাবিক। অর্থমন্ত্রী বাজেটে মূল্যবৃদ্ধি যাতে না হয় তার জন্য বিভিন্ন খাতে বৃদ্ধি দেখিয়েছেন—সেটা কিন্তু রিয়েল ইনডেক্সে পড়ে না। মূলধনী ব্যয় হিসাবে দেখিয়েছেন মূলধনী ব্যয় জীবনযাত্রার আসল মান এবং এই পরিকল্পনার দ্বারা তা বাড়িয়ে দেবে। মূল্যবৃদ্ধির সময় বাজেট নিশ্চয় অন্য পদ্ধতিতে করা দরকার ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষিপ্রধান ব্যয়ে আমি হিসাব করে দেখলাম মাথাপিছু ১২ টাকা মাত্র হয়েছে। এ সম্বন্ধে আমি আর কি বলবো; আমাদের দরিদ্র পশ্চিমবাংলায় মাথাপিছু মূলধনী ব্যয় মাত্র ১২ টাকা—এই ব্যয়ে কিছু অর্থনৈতিক উন্নতি হতে পারবে? আমরা এটা হিসাবে আনতে পারছি না। একথাও আমি নিবেদন করবো যে, এই যে মূলধনী ব্যয় তাতে নাকি ঐ জমিদারদের ক্ষতিপূরণ দিতে চলে যাবে। অতএব শিল্প প্রসারের কোন আশা দেখছি না।

[6-00—6-10 p.m.]

**শ্রীকান্তিরঞ্জন চ্যাটার্জি:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ফাইন্যান্স মিনিস্টার যে বাজেট পেস করেছেন আমি সেই বাজেটকে সমর্থন করছি। এই বাজেট নিয়ে কদিন ধরে যে আলাপ-আলোচনা হয়েছে তাতে বহু কথা উঠেছে, এখানে চোখের জল উঠেছে, বিশ্বাসঘাতকতার কথা উঠেছে, বিরোধী পক্ষের কথা উঠেছে, এই সমস্ত আলোচনার পরে আজকে শেষের দিকে দেখছি একটু শান্তির আবহাওয়া সৃষ্টি হয়েছে। আমরা ব্যক্তিগতভাবে, সমষ্টিগতভাবে এই বাজেটকে সমর্থন করেছি। আমার নিজের মনে হয় বর্তমান পরিস্থিতিতে যে পরিকল্পনা নিয়ে, বর্তমান পরিস্থিতির কথা বিবেচনা করে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট এনেছেন সেটা ভালই হয়েছে। কারণ, দীর্ঘদিন এই ঘরে আলোচনা হয়েছে শহর এবং গ্রাম নিয়ে; গ্রামকে যাতে জাগিয়ে তোলা যায় সেদিকে দৃষ্টি দিয়েই এই বাজেট তৈরি হয়েছে। এতে এগ্রিকালচারাল বায়াস রয়েছে, রুরাল বেসিস রয়েছে এতে, তাই আমরা এটাকে সমর্থন করছি। অর্থনীতির কথা বন্ধুদের মধ্যে অনেকেই বলেছেন, অনেক জ্ঞানী গুণীর কথা শুনে আমরাও অনেক জ্ঞান লাভ করেছি। কিন্তু এই কথা বলব যে, ১৯৫২ সাল থেকে এই হাউসে একটি অবস্থা সৃষ্টি হয়েছে যে, সরকার পক্ষ থেকে যে জিনিস দাঁড় করায়, বিরোধী পক্ষে যারা আছে তাদের ভালই হোক, আর মন্দই হোক সেটাকে ক্রিটিসিজম করতে হবে। কিন্তু একটু সুবিধা হয়েছে আমাদের বিরোধী দলের

সদস্যদের ১৯৬৭ সাল পর্যন্ত যে সুযোগ ছিল তারা সেই সুযোগ পেয়ে শুধু বলে বলে এমন জায়গায় চলে গিয়েছিলেন যেখানে বাস্তব দৃষ্টিভঙ্গি তারা হারিয়ে ফেলেছিলেন। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত অনেক বক্তাই সরকার পক্ষে ছিলেন এবং তাদের সেই চেষ্টা, তাদের সেই কার্যকলাপ আজ আমাদের লক্ষ্য করে দেখার সুযোগ হয়েছে। আজকে যারা বলছেন দাম বেড়েছে, লোকের কষ্ট হচ্ছে, কিন্তু ৫ টাকা কেজি চাল হয় নি। কষ্ট হচ্ছে ঠিক, কিন্তু সেই জিনিস আজকে হয় নি। এতে কিন্তু আমাদের আত্মপ্রসাদ লাভ করার কিছু নেই। কারণ, লোকের দুঃখদৈন্য অনেকখানি বেড়ে গেছে আজকাল। তাই আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তা অত্যন্ত কসাস বাজেট হয়েছে। পেডেস্ট্রিয়ান বাজেট বলেছেন, আবার অনেক রকম উক্তিও এতে করা হয়েছে। কিন্তু আমি লক্ষ্য করে দেখেছি যে, গত এক বছর-এর ছাপ আজকে যারা আলাপ-আলোচনা করছেন, বাজেটের ভিতর তার ছাপ পড়েছে। তাই আজকে এটাকে সমর্থন করতে গিয়ে আমি দু'-একটি কথা বলব। আমরা বরাবরই বাজেট পেশ করি, কিন্তু আমাদের সরকারী যন্ত্রের মাধ্যমে এর কাজ সুষ্ঠুভাবে করা খুব শক্ত। যেমন আমি একটি সামান্য উদাহরণ দিচ্ছি। আমরা গ্রামাঞ্চলে দেখেছি বহু লোক সেখানে রিক্সা টানে এবং তা থেকেই তারা জীবিকা নির্বাহ করে থাকে। কিন্তু তারা আজকে বলছে রিক্সার টায়'র পাচ্ছি না, ব্ল্যাকে আমাদের কিনতে হচ্ছে। সুতরাং তাদের এই যে ভুগতে হচ্ছে সেদিকে আমাদের দৃষ্টি দিতে হবে। আজকে বাংলাদেশের বহু যুবক ছেলে আছে যারা এই ট্রান্সপোর্টের ব্যবসা করতে চায়। ৪/৫ জন যুবক একত্রে মিলিত হয়ে বাসের ব্যবসা করার চেষ্টা করছে। কিন্তু তারা বলছে আমরা চেসিস পাচ্ছি না। বেকার সমস্যা আমাদের একটা বিরাট সমস্যা হয়ে আছে। তাই আমি নিবেদন করবো আমাদের এই বেকার সমস্যা সমাধানের যে প্রচেষ্টা অর্থমন্ত্রীর বাজেট বক্তৃতায় রয়েছে সেটা যাতে জোর দিয়ে করার চেষ্টা হয় সেদিকে দৃষ্টি দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীকেশবচন্দ্র ভট্টাচার্য:** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৭৩-৭৪ সালের জন্য যে বাস্তবধর্মী বাজেট পেস করেছেন তার জন্য আমি তাঁকে স্বাগত জানাচ্ছি, অভিনন্দন জানাচ্ছি। স্বাধীনতার ২৫ বছর পরে এই প্রথম বাজেটে নতুন করে কোন কর ধার্য না করে তিনি পশ্চিমবাংলার সাধারণ মধ্যবিত্ত, খেটে-খাওয়া জনমানসের সামনে অভিনন্দনের পাত্র হয়েছেন। পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষ গত ১৯৬৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত কঠিন অন্ধকারময় দিনের মধ্যে ছিলেন। এই বাজেটে পশ্চিমবাংলার সামগ্রিক মানুষের জীবনেব একটা বেড় তৈরি হয়েছে।

পশ্চিমবাংলার মানুষকে যে এই সরকার সেবা করতে চান তার বাস্তব চিত্র এই বাজেটে প্রকাশ পেয়েছে। আজকে বাজেটের উপর বক্তৃতা করতে গিয়ে সত্যবাবু অনেক ভাবাবেগের কথা বললেন। আমাদের জয়নাল আবেদিন সাহেব তিনি একটি রূঢ় বাস্তব সত্য বলেছেন, এ'দের বিশ্বাসঘাতক বলেছেন। এ'রা আত্মপক্ষ সমর্থন করতে গিয়ে ট্রটসকী, লেনিন—স্টালিনের কথা বলেন নি, তাঁকে কবর দিয়েছেন, বুর্জোয়া কবি রবীন্দ্রনাথ, বঙ্কিমচন্দ্র সকলের কথা বলেছেন। আমার কথা হল, এতে এত রাগ করার কি আছে? এই তো অজয়দা বসে আছেন, ও'র বক্তৃতা শুনেছি সি পি আই-এর বিশ্বাসঘাতকতা সম্বন্ধে। ১৯৪২-৪৪ সালে দ্বিতীয় মহাযুদ্ধের সময় যখন আমাদের মহান্ নেতারা কারা প্রাচীরের অন্তরালে, যখন তাঁরা ফাঁসির মঞ্চে জীবনের জয়গান গাইছেন তখন কারা অন্য রকম কথা বলেছিলেন? কারা পশ্চিমবাংলার মানুষের খাদ্য কেড়ে নিয়ে বৃটিশ সাম্রাজ্যবাদকে সাহায্য করেছিলেন? ঐ বছর ৫৩ লক্ষ মানুষ অনাহারে মারা গিয়েছিল। কারা বলেছিলেন নেতাজী সুভাষচন্দ্র বসুকে কুসইলিং? সে কথা আমরা ভুলি নি, আমরা ভুলতে পারি না। দীর্ঘদিন বাদে জ্যোতিবাবু বলেছিলেন, নেতাজী সম্পর্কে আমাদেব বক্তব্য ভুল ছিল। সেই রকম আমাদের এই বন্ধুরা যদি বলেন ও'দের বক্তব্য ভুল, তা হলে আমরাও শুধরে নেব। এতে রাগ করার বা ট্রটসকী, লেনিন বা অন্য মহামানবদের কথার উদ্ধৃতি দেবার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তারপর স্যার, ১৯৬৯ সালে

নূরুল আমিন, একটা ১১ বছরের ছেলে তাকে নিয়ে কি রাজনীতি এ'রা করেছিলেন আমরা জানি। আমরা দেখেছি, হাওড়া ময়দানে তার মাকে নিয়ে এসে বলিয়েছিল, আমার একমাত্র পুত্রকে হত্যা করেছে কংগ্রেস, অতএব তাদের ভোট দিও না। আমি আমার ঐ বন্ধুদের জিজ্ঞাসা করি, ১৯৬৯ সালে যে নূরুল আমিনের মাকে বিভিন্ন জনসভায় নিয়ে গিয়েছিলেন, যার জন্য শোকে আচ্ছন্ন হয়ে গিয়েছিলেন সেই নূরুল আমিনের মা আজ বেঁচে আছেন কিনা আমার জনদরদী বন্ধুরা সে খোঁজ নেন কি? আজকে মোর্চায় থেকে গাছেরও খাব, তলারও কুড়াবো—এ দুটো জিনিস আপনাদের একসঙ্গে চলতে পারে না, আপনাদের একটা পথ বেছে নিতে হবে। পশ্চিম-বাংলায় ১৯৬৯ সালে বিভিন্ন জনসভায় আপনারা আমাদের মহান নেতাদের যে ভাবে কটাক্ষ করেছিলেন আজকে দু'-একদিন মোর্চা হয়েছে বলেই আমরা সে ইতিহাস ভুলতে পারি না। আপনাদের কথা হল, সি পি এম সব ব্যাপারে দোষী আর আমরা নির্দোষ। যেটা কান্তিবাবু বলছিলেন, সেকথা আমিও বলছি, আপনাদের জন্য ৫ টাকা কেজি চাল হয় নি? কৃষক তার শেষ সম্বল বিক্রি করে নি? কাজেই আপনাদের আমি বলছি, আমাদের সরকার সে পথে যাবেন না। আপনারা জানেন আজকে অনেক বেকার চাকরি পেয়েছেন। এই প্রসঙ্গে আমাদের মন্ত্রী প্রদীপ ভট্টাচার্য মহাশয় অনেক কথা বলেছেন। তিনি বলেছেন, আমরা একটা ভাল কাজ যেটা করেছি সেটা হচ্ছে, আপনাদের সময় যে ৫ শো ইনডাস্ট্রি বন্ধ হয়ে গিয়েছিল, রুগ্ন বা শেষ হয়ে গিয়েছিল সেই সমস্ত শিল্পের প্রায় এক লক্ষ লোককে আমরা চাকরি দিয়েছি। কাজেই এতে কি আমরা গর্ব করে বলতে পারি না যে, আমরা ভাল কাজ করেছি এবং তাই জন্য পশ্চিমবাংলার সমস্ত মানুষ আমাদের সমর্থন জানাচ্ছেন? মাননীয় সত্যবাবু বললেন, বিশ্বনাথবাবুর নাকি অত্যন্ত রাগ হয়ে গিয়েছিল। এটা তো রাগ বা অভিমানের জায়গা নয়, এটা বাস্তব জায়গা। এখানে সমালোচনা নিশ্চয় করতে হবে, কিন্তু সেটা গঠনমূলক সমালোচনা হওয়া চাই। আপনারা এখানে এক রকম বলবেন, আর বাইরে গিয়ে কৃষকদের বলবেন, ধান কেটে নাও, ইন্ডাস্ট্রিতে গিয়ে বলবেন, উৎপাদন ব্যাহত কর—এ হতে পারে না। একটু আগে একজন বলছিলেন, কংগ্রেসের পতাকা নিয়ে নাকি হামলা করেছিল, আমি বলছি, স্যার, এগুলি সম্পূর্ণ অসত্য কথা। আমাদের বিভিন্ন জায়গায় ইউনিয়ান আছে। আমরা দেখেছি, যেখানে দু'-তিনটি ইউনিয়ান আছে সেখানে সি পি আই বন্ধুরা উৎপাদন ব্যাহত করছেন। এখানে এক রকম বলছেন আর বাইরে

[6-10—6-20 p.m.]

গিয়ে অন্য রকম করছেন। দু'মুখো নীতি পরিহার করুন। একটা কথা বলুন যে, হ্যাঁ, মোর্চায় থাকবো, নিশ্চয়ই পশ্চিমবঙ্গের বৃহত্তর স্বার্থে মোর্চা চাই। কিন্তু সমস্ত দোষ সি পি এম-রা করেছে, সমস্ত দোষ অন্যরা করেছে এই যুক্তি দিয়ে আপনারা আর পশ্চিমবাংলার মানুষকে বোঝাতে পারবেন না। পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের দু'মুখো নীতি ভাল করে জেনেছে। আজকে ৫ বছর ধরে যে ধ্বংসলীলা চলেছে, গত ৫ বছর ধরে বাংলাদেশের সমস্ত পর্যায়ে যে একটা গভীর অমাবস্যা নেমে এসেছিল, একটা নৈরাজ্য, নৈরাজ্যের রাজত্ব চলছিল তা থেকে বাঁচতে গেলে সকলকে গঠনমূলক সমালোচনার মধ্য দিয়ে, গঠনমূলক কাজের মধ্যে দিয়ে ভুলত্রুটি উপেক্ষা করে এগিয়ে যেতে হবে। যদি সেইভাবে এগিয়ে যেতে পারি, পশ্চিমবাংলার উন্নতির জন্য, তা হলে আগামী দিনে ভবিষ্যৎ বংশধর যারা এই ক্ষমতায় আসবেন তাদের কাছে একটা কৈফিয়েত দেবার কথা থাকবে। আর যদি শুধু সমালোচনা করি, পরস্পরের সঙ্গে হানাহানি করি; তা হ'লে গত ৫ বছরের মত পশ্চিমবঙ্গের যে সার্বিক উন্নতি করার চেষ্টা চলছে, সেটা ব্যাহত হবে; যদি আমরা সময় মত সতর্ক না হই, যদি সময় মত তৈরি না হই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সমর্থন করি। কংগ্রেস হোক কমিউনিস্ট হোক, সি পি আই হোক, যারাই গুণ্ডাবাজি করছে তাদের তিনি কঠোর হস্তে দমন করছেন। পশ্চিমবঙ্গে হিংস্র যে রাজনীতি চলছিল, পশ্চিমবাংলার সর্বত্র যে নৈরাজ্য, বিরাজ করছিল, সেই অবস্থা যদি চলতে থাকে, তা হ'লে এই পশ্চিমবাংলাকে আমরা সোনার বাংলা কিছুতেই তৈরি করতে পারবো না। এই বাজেটকে আমি পুরোপুরি সমর্থন করে, অর্থমন্ত্রীকে সমর্থন করে বাস্তবে আমলাদের উপেক্ষা করে দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাবার জন্য অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri George Albert Wilson-Deroze:** Mr. Deputy Speaker, Sir, I rise to support the Budget. The Hon'ble Finance Minister is to be congratulated on having made a difficult decision to project a budget which is a pedestrian budget, a budget aimed at not rocking the boat, a budget aimed at maintaining the status quo, and obviously speeches were made from the Treasury Bench to put emphasis not on any social transformations but on good, clean administration and the maintenance of law and order and an atmosphere in which economic recovery can take place. Nevertheless, Sir, there are certain factors which may be brought to the attention of the Hon'ble Minister in regard to the pattern of distribution of expenditure under various heads of accounts. All Members were supplied with a book described as the Economic Review, 1972-73, and at page 39 of that book there is a table set out of expenditure on what is called Nation Building Heads on Revenue Account for the years 1969-70, 1970-71, 1971-72 and 1972-73 and I have added a further column taken from the figures given in this little red book showing the budget figures for 1973-74. Now, Nation Building Heads on Revenue Accounts are described as Education, Medical, Public Health, Agriculture, Animal Husbandry, Co-operation, Irrigation, Multipurpose River Schemes and Civil Works. What I find is this that the increase in expenditure on Education over the last year is only 10 per cent. that on Medical is only 10 per cent., but in Public Health there is no change. In the Multipurpose River Schemes it is only 5 per cent., in Civil Works it is only 7 per cent. and there is only a gradual increase from 1969-70 to 1973-74. The pattern of expenditure remains the same. The only difference is to be found in the fields of Agriculture, Animal Husbandry and Co-operation where the increase in expenditure seems to indicate a bias over rural economy. In Agriculture, over the last year, there is an increase of 35 per cent., in Animal Husbandry it is 15 per cent. and in co-operation it is 40 per cent. Now, what I have to comment on this is that it is precisely in the fields of Education, Medical, Public Health and Irrigation where large schemes for employment on the new deal pattern would have been the classical answer to the problem of our time, and it is in these fields there is practically no increase whatsoever. I have supported the Hon'ble Minister in not rocking the boat, in keeping the administration at a stable level not imposing any new tax or trying to do anything spectacular. But as soon as the situation stabilises, Sir, as soon as there is sufficient stable atmosphere in the State, and if the employment problem is to be met then the only fields in which this can be done immediately and quickly would be in the fields of Education, Public Health, Civil Works and Irrigation. It is in these fields there can be an immediate increase in employment as well as creation of assets both in men and in materials which will be of benefit to the State in future. With these words, Sir, I end my discourse. Thank you.

**শ্রীসামসনুল আলম খাঁঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী যে বাজেট আমাদের সামনে এনেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। চোরের মুখে সাধু কাহিনী, দজ্জালের চোখে কুম্ভীরাশ্রু, ঘাতকের নিকট শান্তির বাণী এই পশ্চিমবাংলার জনসাধারণ আগে থেকেই জানে, আজকে নতুন করে বলার কিছু নেই। শুধু দেখে শেখা নয়, তারা গত দু' দু' বারের যুক্তফ্রন্টের অভিজ্ঞতা থেকে এটাই ঠকে শিখেছি। কাজেই বিরোধী পক্ষের যারা এই বাজেটের প্রতি কটাক্ষ করেছেন, সেটার দিকে আমাদের লক্ষ্য দেবার বিশেষ কিছু দরকার আছে বলে মনে করি না। কেননা অংগারকে ধৌত করলে তার রঙ পালটানো যায় না। গ্রামবাংলার দিকে চেয়ে দেখলে দেখা যাবে, মেদিনীপুর জেলা পশ্চিমবাংলার মধ্যে সর্ববৃহৎ কৃষি এলাকা বলে ঘোষিত, সেই মেদিনীপুরের কৃষি এলাকায়—গ্রামবাংলায় কিন্তু আজ পর্যন্ত কৃষি শ্রমিক প্রকল্প বা প্রতিষ্ঠান গড়ে উঠে নি। আজকে সেই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে, মেদিনীপুর জেলার এগ্রায় যে বিস্তীর্ণ অঞ্চল রয়েছে, সেখানে রাস্তাঘাট নেই, সেখানে বৈদ্যুতিক শক্তি পেঁাছয় নি, ডিপ টিউব ওয়েলের দ্বারা সেচের ব্যবস্থা হয় নি, সেই

সমস্ত জায়গাকে আজকে অগ্রাধিকার দিতে হবে এবং সেই সমস্ত জায়গা সম্পর্কে চিন্তা করতে হবে যাতে পশ্চিমবাংলার সার্বিক উন্নতিসাধন হয়। বাজেটের যে ভাবে শহরের দিকে দৃষ্টি দেওয়া হয়েছে, বাজেটের মধ্যে শহরের জন্য যে অংক ধরা হয়েছে, সেটা গ্রামবাংলার প্রতিটি জায়গায় যাতে ছড়িয়ে পড়ে আমি সেই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সেখানে হাসপাতাল নেই, আজকে মেদিনীপুর জেলার বিভিন্ন জায়গায় ডাক্তার নেই, সেই জন্য আমি প্রস্তব রাখছি যে, মেদিনীপুর জেলায় একটা কলেজ হাসপাতাল করা হোক এবং সেখানে যাতে মেদিনীপুরের ছেলে-মেয়েরা পড়াশুনা করতে পারে তার জন্য সিট সংরক্ষণ করে রাখা দরকার। এই বলে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-20—6-30 p.m.]

**শ্রীতপন চ্যাটার্জীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করি। এই বাজেট জনহিতকর বাজেট যদিও সমাজতান্ত্রিক বাজেট নয়, কারণ সেল ট্যাক্সের আয় বেড়ে গিয়েছে, অথচ সেল ট্যাক্স আদায়ের খরচ কমে গিয়েছে। সেভিংসের ক্ষেত্র বেড়েছে এবং সেটা প্রমাণ করে যে, গ্রামবাংলার মানুষের জীবনধারণের মানের উন্নতি হচ্ছে। যে ভয়ংকর খরা সমস্ত জেলায় হয়েছিল সেই খরা যদি না হতো, তা হলে এই বাজেট সারপ্লাস বাজেট হতো। এই বছর কোন ট্যাক্স ধার্য করা হয় নি এই কারণে যে, পঞ্চম অর্থ কমিশন-এর রিপোর্টের উপর ভিত্তি করে ট্যাক্স বসানো হয় নি। তাই আমি এই বাজেটকে বাস্তব দৃষ্টিভঙ্গির বাজেট বলে মনে করি। পশ্চিমবাংলা এমনই জায়গা যেখানে ওড়িষ্যা, আসাম, বিহার এবং দাক্ষিণাত্য থেকে মানুষ আসে চাকুরি করতে বা অন্য কাজ করতে, সারা ভারতের একটা কর্মকেন্দ্র পশ্চিমবাংলা। অথচ সি পি আই বন্ধুরা বলছেন, একচেটিয়া পুঁজিকে বন্ধ করতে। একচেটিয়া পুঁজির আজকে পশ্চিমবাংলায় প্রয়োজন আছে এই কারণে সেটা হচ্ছে বেকার সমস্যার জন্য যত দিন না সম্পূর্ণ জাতীয়করণ হচ্ছে, ততদিন তাদের ব্যবসা করতে দেওয়া উচিত, কারণ তা না হলে যুবকদের চাকুরি দেওয়া যাবে না। যুবকদের চাকুরি দেওয়া হচ্ছে না, তাদের বলা হচ্ছে ব্যবসা কর, অথচ তারা ঋণ পাচ্ছে না, ঋণ পেলেও কাঁচা মাল পাচ্ছে না।

**শ্রীপঙ্কজ ব্যানার্জীঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৭৩-৭৪ সালের যে বাজেট উত্থাপন করেছেন, আমি তাকে অম্লমধুর বাজেট বলে উল্লেখ করতে চাই। এর মধুর অংশ হচ্ছে, এই সর্বপ্রথম বাংলাদেশে একটা সাধারণ মানুষের জন্য বাজেট তৈরি করা হয়েছে। বলা যায় যে, ২৫ বছর আগের পাওয়া রাজনৈতিক অধিকারকে এই প্রথম অর্থনৈতিক স্বাধীনতার মাধ্যমে সাধারণ মানুষের কাছে পেস করেছে একটি প্রগতিশীল সরকার। আর এর করুণ দিক হচ্ছে পশ্চিমব্যংলার যে মূল দুটো সমস্যা সেই সমস্যা দুটিকে চতুরতার সংগে পাশ কাটিয়ে পেস করা হয়েছে। পশ্চিমবাংলার যে মূল সমস্যা আজকে সেটা হচ্ছে দ্রব্যমূল্য বৃদ্ধি সে সম্বন্ধে একটি কথাও বলা হয় নি বা এটাকে কি করে রোধ করা যায়, কি করে সাধারণ মানুষের ক্রয়ক্ষমতার মধ্যে রেখে তাদের প্রেফারেন্স দেওয়া যায় তার কোন কথা এই প্রগতিশীল সরকারের তরফ থেকে চিন্তা করা হয় নি। দ্বিতীয় যে বেদনার দিক আমার কাছে ধরা পড়েছে সেটা হচ্ছে উদ্বাস্তু এবং বেকার সমস্যা। যখন অন্যান্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা বলছেন, সান অফ দি সয়েলকে প্রেফারেন্স দেওয়া হবে। তখন আমাদের অর্থমন্ত্রী একবারও বলেন নি যে, বাংলাদেশের যে বেকার যুবকরা আছেন তাদের চাকরি দেওয়া হবে। আমি প্রাদেশিকতার মধ্যে যেতে চাই না, কিন্তু অন্যান্য দেশে যখন এটা পরিষ্কার ভাবে বলছে, তখন আমাদের অর্থমন্ত্রী মহাশয় কেন সান অফ দি সয়েলদের কথা বলছেন না? সেই জন্য আমি বলছি তাদের প্রেফারেন্স দিতে হবে। কারণ অন্যান্য রাজ্য থেকে মানুষ এসে বাংলাদেশের হাজার হাজার টাকা নিয়ে যাচ্ছে। তবে আমি তাদের বিতাড়িত করতে চাই না, কিন্তু আগামী দিনে যে কর্মসংস্থানের সুযোগ আমাদের সরকার দেবেন বলেছেন সেই প্রতিশ্রুতি এবং কাজের মধ্যে পার্থক্য, এটা দূর করতে পারলে এই বাজেট সর্বাঙ্গসুন্দর হতো। এই কটা কথা বলে সময় কম থাকার জন্য আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশঙ্কর ঘোষঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটের উপরে অনেক মাননীয় সদস্য বক্তব রেখেছেন। তাঁরা অনেক তথ্য দিয়েছেন, যুক্তি দিয়েছেন এবং অনেক মূল্যবান কথা বলেছেন বিভিন্ন সদস্য কিছু কিছু গঠনমূলক সমালোচনা করেছেন যেটা আগামী দিনে আমরা স্মরণ রাখব কিছু কিছু বিরূপ সমালোচনা হয়েছে। তবে অধিকাংশ সদস্য এই বাজেটকে এবং সরকারের সামগ্রিক কর্মসূচির প্রতি সমর্থন করেছেন। সেজন্য আমি কৃতজ্ঞ। আমরা এই বাজেট তৈরি করতে পেরেছি জনসাধারণের সহযোগিতায়। আমাদের এই বাজেটে অনেকগুলি লক্ষ্য ছিল। একটা বিশেষ লক্ষ্য ছিল যাতে করে আমরা উন্নয়নের কাজে আরও বৃদ্ধি করতে পারি, আমাদের প্ল্যান বাড়াতে পারি, আরও সম্পদ সৃষ্টি করতে পারি এবং কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারি। এই প্ল্যান বাড়াবার জন্য আমরা এই বছরের প্ল্যান ৭৩ কোটি টাকা থেকে ৭৯ কোটি টাকা—অর্থাৎ ৬ কোটি টাকা বৃদ্ধি করেছি। আমরা চেষ্টা করেছিলাম দ্রব্যমূল্য বৃদ্ধির সময় যাতে সাধারণ মানুষের উপর নূতন করের বোঝা না চাপে, যাতে দ্রব্যমূল্য বৃদ্ধি না হয় সেজন্য এইজাতীয় কর না করে আমরা চেষ্টা করেছিলাম উন্নয়ন খাতে ব্যয়বৃদ্ধি করতে। আমাদের উন্নয়নের খাতে যে ব্যয়বৃদ্ধি করতে হবে সেটা আমরা চেয়েছিলাম। এই চলতি বছরে ৬ কোটি টাকা ব্যয় বৃদ্ধি হয়েছে। আমাদের এই বছরে প্রথম প্ল্যান-এ ছিল ৭৩·৫০ লক্ষ টাকা, আগামী বছরের জন্য আমরা করেছি ৯০ কোটি টাকা—অর্থাৎ প্রায় সাড়ে ষোল কোটি টাকা বৃদ্ধি করেছি। আমাদের এই যে ৬ কোটি টাকা এবং আগামী বছরের ১৬ কোটি টাকা মিলিয়ে ২২ কোটি টাকার প্রয়োজন ছিল। আমাদের স্থির করতে হয়েছিল এই অর্থ আমরা কিভাবে সংগ্রহ করতে পারব। নূতন কর করে সংগ্রহ করব বা অন্যভাবে সংগ্রহ করব। আমাদের সেই পথ হচ্ছে পুরানো যে বাংলাদেশ লেভি ছিল। রিভার ভ্যালি লেভি ছিল সেটা চালু রাখব এবং তাতে আড়াই কোটি টাকা আদায় হবে। এটা বাদ দিলে আরও যে টাকা থাকে সেটা কিভাবে সংগ্রহ করব সেটা চিন্তা ছিল। মার্চ মাসে যখন সরকারে এসেছিলাম, তারপর জুন মাসে যখন দ্বিতীয় বাজেট দিই তখন আমরা ১০ কোটি টাকা ধার্য করেছিলাম যাতে করে প্ল্যান-এ বাড়াতে পারি। আমরা ৩ মাস পর ১০ কোটি টাকা ধার্য করেছিলাম। আবার এই ১১ মাস পর মানে গত বাজেটের ৮ মাস পর ২২ কোটি টাকা উন্নয়ন খাতে বাড়াতে চেয়েছিলাম তখন পুরানো যে কর ছিল বাংলাদেশ লেভি এবং ইন্টার স্টেট লেভি নিয়ে আড়াই কোটি টাকা ছাড়া নূতন কর বসাই নি। কারণ আমরা জনসাধারণের সহযোগিতা পেয়েছি। আড়াই কোটি টাকা বাংলাদেশ লেভি এবং ইন্টার স্টেট লেভি থেকে যা পেয়েছি তা ছাড় সাড়ে সাত কোটি টাকা পুরানো যে ট্যাক্স ছিল সেই ট্যাক্স আদায় বৃদ্ধি করে পেয়েছি- বিশেষ করে সেলস ট্যাক্স থেকে। এর জন্য আমাদের কতকগুলি বিশেষ ব্যবস্থা করতে হয়েছিল। অসাধু ব্যবসায়ীদের কারখানা, অফিস রেড করতে হয়েছিল, ডকুমেন্ট সিজ করতে হয়েছিল, যেসব ফলস ডিক্লারেশন ফর্ম ছিল সেসব সিজ করতে হয়েছিল এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা করতে হয়েছিল। আমাদের যে ব্যুরো অব ইনভেস্টিগেশন আছে তাকে জোরদার করতে হয়েছিল। এসব করে আমরা সাড়ে সাত কোটি টাকা আদায় করতে পারতাম যদি প্রত্যেক অসাধু ব্যবসায়ীর পেছনে একজন করে পুলিস বা ইন্সপেক্টর রাখতে পারতাম। কিন্তু সে ক্ষমতা সরকারের নেই। আমরা যে টাকা এ থেকে আদায় করতে পেরেছি সেটা পুলিস রেড বা ব্যুরো অব ইনভেস্টিগেশন করে নয়, সাধারণ মানুষ তারা সেলস ট্যাক্স দিয়েছেন। কারণ সাধারণ মানুষ বিশ্বাস করে এই সরকার উন্নয়নমূলক কিছু কাজ করবে। সাধারণ মানুষের চিন্তাধারার একটা পরিবর্তন এসেছে তাতে সাড়ে সাত কোটি টাকা পুরানো কর থেকে নূতন ভাবে আদায় করতে পেরেছি।

[6-30—6-40 p.m.]

তাতে কি দাঁড়াল- আমরা এই বাংলাদেশ লেভি এবং ইন্টার স্টেট লেভি এই দুটি নিয়ে আড়াই কোটি টাকা আর এই সেলস ট্যাক্স এবং অন্য ট্যাক্স থেকে বেশী আদায় করা সাড়ে সাত কোটি টাকা মোট এই ১০ কোটি টাকা আমরা পেলাম যাতে মানুষের উপর আর নতুন কর বসাতে হল না। আমরা গত বছর যে সম্পদ আহরণ করেছি আমাদের ট্যাক্স ছাড়া কোন পথ ছিল না। আমরা আসার ৩ মাস পরে ১০ কোটি টাকা আমাদের ট্যাক্স করতে হয়েছে। এবারে জনসাধারণের সহযোগিতায় আমরা ১০ কোটি টাকা পেয়েছি। এই ১০ কোটি টাকা যথেষ্ট নয়, আমরা প্ল্যান-এর

আয়তন বাড়াতে চাই, কর্মসংস্থানের সুযোগ করতে চাই, সেটার জন্য এবারে ৬ কোটি এবং আগামী বছরে আরো ১৬ কোটি মোট ২২ কোটি টাকা দরকার। এই টাকাটা কোথা থেকে আসবে—১০ কোটি টাকার হিসাব দিলাম, আর ১২ কোটি টাকা কে দিয়েছে, না সেই টাকাটা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ দিয়েছে, সেই টাকাটা পেয়েছি স্বল্প সঞ্চয় থেকে। স্বল্প সঞ্চয় সম্বন্ধে প্রফুল্ল সেন মহাশয় কিছুক্ষণ আগে বলেছিলেন যে, তাঁর সময়ে ৯ কোটি টাকা আদায় হত, যুক্তফ্রন্ট সরকারের সময় ১২ কোটি টাকা আদায় হত, গত বছর স্বল্প সঞ্চয়ে ১৪ কোটি টাকা আদায় হয়েছিল। আমরা ভেবেছিলাম আইন-শৃঙ্খলার উন্নতি হয়েছে হয়ত স্বল্প সঞ্চয়ে আদায় বাড়বে, সেজন্য বাজেটে ধরেছিলাম ১৬ কোটি টাকা। তারপর জুন যখন আসল আইন-শৃঙ্খলার উন্নতি হল, জনসাধারণের বিশ্বাস এই সরকারের উপর আরো দৃঢ় হল, তখন এই ১৬ কোটি টাকা বাড়িয়ে ১৯ কোটি টাকা করলাম। আমরা ভাবলাম ১৯ কোটি টাকা আদায় করতে পারব, কিন্তু আজকে দেখতে পাচ্ছি ১৯ কোটি টাকা নয়, ২৮ কোটি টাকা পশ্চিমবঙ্গের মানুষ সরকারকে দিয়েছে। সুতরাং ১৬ কোটি টাকা আগে ছিল, সেটা বেড়ে হল ২৮ কোটি টাকা, এই ১২ কোটি টাকা পশ্চিমবঙ্গের জনসাধারণ দিল। বাজেটের ভেতর উন্নয়ন খাতে অর্থসংস্থানের ব্যবস্থা অর্থমন্ত্রী করে নি, এই সরকার অর্থ-সংস্থান করে নি, সেই অর্থসংস্থান সাধারণ মানুষ করেছে। স্মল সেভিংসের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে সর্বপ্রথম হয়েছে, কোনদিন যা হতে পারে নি। আমরা স্মল সেভিংস-এ যাতে লোকে আকৃষ্ট হয় তার জন্য নতুন স্কীম, নতুন ইনসেনটিভ দিয়েছিলাম, যেটা কেবল পশ্চিমবঙ্গে চালু আছে, ভারতের অন্যান্য রাজ্যে চালু নেই। কিন্তু এ সত্ত্বেও সাধারণ মানুষের সহযোগিতা যদি না পেতাম, তা হলে এই ১২ কোটি টাকা আমরা পেতাম না। আমরা গত বছর ১০ কোটি টাকা ট্যাক্স করেছিলাম, তার জন্য বহু বাধা এবং সমালোচনার সম্মুখীন হতে হয়েছিল। কিন্তু এবারে মানুষের উপর চাপ না দিয়ে ট্যাক্স না চাপিয়ে তারা স্বেচ্ছায় ১২ কোটি বেশী সরকারকে দিয়েছে। সেজন্য আমরা এই প্ল্যানিং-এ টাকা বাড়াতে পেরেছি। এই যে ১২ কোটি টাকা দিল স্বল্প সঞ্চয় থেকে, এটা থেকে প্রমাণ হয় সাধারণ মানুষ কিছু কিছু টাকা জমিয়ে এই টাকাটা দিয়েছে। এই যে স্মল সেভিংস, এটাতে বড় লোকরা টাকা দিচ্ছে না, বেশীর ভাগ সাধারণ মানুষ, শ্রমিক দিচ্ছে। পে রোল সেভিংস স্কীম রয়েছে ১ লক্ষের বেশী শ্রমিক মাসিক মাইনে পেয়ে তার কিছু স্মল সেভিংসে দিচ্ছে। ছোট ছোট পোস্ট অফিসে গ্রামের কৃষক, সাধারণ মানুষ এই টাকাটা দিচ্ছে। এই যে টাকাটা দিচ্ছে এই টাকাটা দেবার ক্ষমতা মানুষের জন্মেছে। যেটা প্রফুল্ল সেন মহাশয়ের আমলে ৯ কোটি ছিল, প্রথম যুক্তফ্রন্টের আমলে ১২ কোটি ছিল আজকে সেটা দাঁড়িয়েছে ২৮ কোটি। সাধারণ মানুষের প্রত্যেকের গৃহে একটা বাজেট আছে। প্রত্যেক গৃহের যে বাজেট সেই বাজেট পরিচালনা করার সময় সাধারণ মানুষ সেই বাজেটের কিছু উদ্বৃত্ত অংশ সরকারের উন্নয়নমূলক কাজের জন্য স্মল সেভিংস স্কীমে দিয়েছে। প্রত্যেক গৃহে একজন অর্থমন্ত্রী না হলেও একজন কর্তা বা কর্ত্রী আছেন, সাধারণত মেয়েদের হাতে সেই ক্ষমতা থাকে। প্রত্যেক গৃহে এই যে ফাইন্যান্স মিনিস্টার রয়েছে তাঁরা এই ১২ কোটি টাকা দিয়েছেন।

গত বছর আমরা চেষ্টা করে ১০ কোটি টাকার ট্যাক্স করেছিলাম, কিন্তু ১২ কোটি টাকার বেশী পশ্চিমবাংলার মানুষ আমাদের দিয়েছিল। কিন্তু এই যে আমরা ২২ কোটি টাকার বেশী খরচ করছি উন্নয়ন খাতে এটা আমরা কেন খরচ করছি? পশ্চিমবাংলার যে সমস্যা সেদিক থেকে দেখছি উন্নয়নের চাকা ঘোরে নি, গত ৩-৪ বছর কিছু কাজ হয় নি। আজকে বিরাট কর্মকাণ্ড আরম্ভ হয়েছে এবং সেইজন্য আমরা এই কাজ হাতে নিয়েছি। দেশে যখন বিরাট খরা চলছে, দেশ যখন সংকটের সম্মুখীন তখন আমরা এটা হাতে নিয়েছি এবং যেখানে আমাদের বাজেট বরাদ্দ ছিল ৩ কোটি টাকা সেখানে আমাদের খরচ হয়েছে ২৩ কোটি টাকার বেশী। ২০ কোটি টাকা খরচ হওয়া সত্ত্বেও আমরা আগামী বছর প্ল্যানে ২২ কোটি টাকা বাড়িয়েছি, কারণ পশ্চিমবাংলাকে যদি উন্নয়নের পথে নিতে হয়, তা হলে কর্মসংস্থানের প্রকল্প, প্ল্যান এক্সপেন্ডিচার বাড়াতে হবে—এটাই হচ্ছে আমাদের দৃষ্টিভঙ্গি। এই ব্যাপারে আমাদের সরকারের যে কাজ সেটা করা সত্ত্বেও এই বিষয়ে সমালোচনা হয়েছে। এবারে আমাদের দেখতে হবে এই যে প্ল্যান এক্সপেন্ডিচার বাড়ল, উন্নয়ন খাতে ব্যয় বাড়ল এই বিষয়ে আমাদের দৃষ্টিভঙ্গি কি? এটা সরকারের দৃষ্টিভঙ্গি নয়, এটা জনসাধারণের দৃষ্টিভঙ্গি। এই যে স্মল সেভিংস-এ ১২ কোটি টাকা এবং সেলস ট্যাক্সে

তারা ৩ কোটি টাকা দিয়েছে তাতে তারা চায় একটা পিপলস বাজেট হবে। আমরা এটা তৈরি করি নি, পিপল এই বাজেট তৈরি করেছে, এর অর্থসংস্থান সাধারণ মানুষ দিয়েছে এবং সেইজন্যই বলছি এটা পিপলস বাজেট এবং পিপল চাচ্ছে আমাদের প্ল্যানের সাইজ বেড়ে যাক। যুক্তফ্রন্ট সরকারের এবং পি সি সেনের আমলে কি হয়েছে তার পরিসংখ্যান আছে এবং আমি সেটা হাউসে পেশ করছি। এতে দেখা যায়, প্ল্যানের জন্য যেখানে আগামী বছরে আমরা ৯০ কোটি টাকা করেছি, সেখানে পি সি সেন ধার্য করেছিলেন ৬৭ কোটি টাকা। আমরা ৭৩ কোটি টাকা এই বছর ধার্য করে সেটা ৬ কোটি টাকা বাড়িয়েছি। পি সি সেন এখানে বক্তব্য রেখেছেন, সমালোচনা করেছেন, কিন্তু ইতিহাস দেখতে হবে। তাঁরা ৬৭ কোটি টাকার পরিকল্পনা হাউসে রেখেছিলেন বাজেটে ঘোষণা করেছিলেন, কিন্তু তারপর একটা রিভাইজড বাজেট আনলেন এবং সেখানে তাঁরা বললেন, প্ল্যানের এক্সপেন্ডিচার কাটতে হবে, প্ল্যানকে প্রুন করতে হবে, প্ল্যানকে স্ল্যাস করতে হবে। যেখানে ৬৭ কোটি টাকা ছিল, সেখানে ৭ কোটি টাকা উন্নয়নমূলক কাজে কমাতে হবে বললেন, উন্নয়নের সুযোগ সংকুচিত করতে হবে এটা তিনি রিভাইজড বাজেটে বললেন। আমরা ইতিহাস দেখলে এটা দেখতে পাব। তারপর, প্রথম যুক্তফ্রন্ট সরকার কি করে-ছিলেন, প্ল্যান খাতে কত রেখেছিলেন সেটা দেখা দরকার। তাঁরা ৬৯ কোটি টাকা প্ল্যান খাতে রেখেছিলেন, কিন্তু তারপর একটা রিভাইজড বাজেট দিলেন। জনসাধারণ ভেবেছিল যুক্তফ্রন্ট সরকার জনসাধারণের আশা-আকাঙ্ক্ষাকে প্রতিফলিত করবে, কর্মসংস্থানের সুযোগ সম্প্রসারণ করবে এবং সেদিক থেকে তারা ভেবেছিল নিশ্চয়ই ব্যয়বরাদ্দ বেড়ে যাবে। কিন্তু এই যে রেড বুক দেখছেন, এতে সব লেখা রয়েছে। তাঁরা প্রথমে বলেছিলেন, ৬৯ কোটি টাকা হবে, কিন্তু তারপর রিভাইজড বাজেটে বললেন, ৫৫ কোটি টাকা হবে। অর্থাৎ ১৪ কোটি টাকা তাঁরা কমিয়ে দিলেন। পি সি সেন ৭ কোটি টাকা কমালেন যুক্তফ্রন্ট সরকার বললেন, আমরা পারফর্মেন্স ডাবল করব, অর্থাৎ আমরা ১৪ কোটি টাকা কমিয়ে দেব। আমি আত্মতুষ্টি থেকে কোন কথা বলছি না, আমি একথাও বলছি না যে, আমরা এটা তৈরি করেছি। জনসাধারণ এটা তৈরি করেছে এবং ২০ কোটি টাকা জনসাধারণ আমাদের দিয়েছে এবং সেইজন্যই আমরা বড় প্ল্যান করতে পেরেছি। পি সি সেন এবং যুক্তফ্রন্ট সরকার এটা পারে নি কারণ জনসাধারণ তাঁদের টাকা দেয় নি, তাঁদের উপর জনসাধারণের বিশ্বাস ছিল না। জনসাধারণের

[6-40—6-50 p.m.]

তাদের উপর বিশ্বাস ছিল না। আমরা বলেছি জনসাধারণ এই কাজ করেছে, কিন্তু আজকে যদি সমালোচনা হয় এই সরকারের, এই সমালোচনা সরকারের নয়, এই সমালোচনা জনসাধারণের। কেন তারা প্ল্যানের সাইজ বাড়িয়েছেন, এখানে বলা হচ্ছে, নতুন দৃষ্টিভঙ্গি নেই, গতানুগতিক, মামুলী মামুলী হলে কি হত, মামুলী হলে শ্রীপ্রফুল্ল সেন মহাশয় যা করেছিলেন ৭ কোটি টাকা কমিয়ে দিয়েছিলেন, আমরা আরো ৭ কোটি টাকা কমিয়ে দিতাম, তাহলে মামুলী হত। এটা যদি গতানুগতিক হত, তা হলে কি হত? যুক্তফ্রন্ট সরকার—শ্রীপ্রফুল্ল সেন ৭ কোটি টাকা কমিয়ে দিয়ে যে পথ দেখিয়ে দিয়েছিলেন, যুক্তফ্রন্ট সরকার সেই পথের ডবল পারফরমেন্স করেছিলেন। তারা ১৪ কোটি কমিয়ে দিয়েছিলেন। আমরা যদি গতানুগতিক পথে চলতাম, তা হলে ১৪ কোটি টাকা কমিয়ে দিতাম। সেইজন্য আমি বলছি সেই মামুলী পথে, সেই গতানুগতিক পথে আমরা যাই নি বিরোধী পক্ষের মাননীয় বন্ধুরা বলেছেন, নতুন দৃষ্টিভঙ্গি নেই। নতুন দৃষ্টিভঙ্গি কি—নতুন দৃষ্টিভঙ্গি বলতে যদি বোঝায় প্ল্যানের সাইজ কমিয়ে দেওয়া, কর্মসংস্থানের সুযোগ কমিয়ে দেওয়া এবং উন্নয়ন খাতের বরাদ্দ কমিয়ে দেওয়া—এই যদি নতুন দৃষ্টিভঙ্গি হয়, তা হলে আমাদের সেই দৃষ্টিভঙ্গি নেই। তারপর বিরোধী পক্ষের বন্ধুরা আর একটি কথা বলেছেন যে, প্রেসিডেন্ট রুল যখন থাকে সেটা কংগ্রেসের সরকারই থাকে। সেই সময় কি কাজ হয়েছিল সেটাও আমার কাছে আছে, রেড বইটাতে আছে। আমি যে পরিসংখ্যান দিচ্ছি এই রেড বইটা দেখলেই এগুলি সত্য কি অসত্য তা প্রমাণ হয়ে যাবে। তাঁরা বললেন, প্রেসিডেন্ট রুল যখন থাকে তখন কংগ্রেসের সরকারই থাকে, কিন্তু আমি বলতে চাই প্রেসিডেন্ট রুল যখন থাকে তখন কংগ্রেসের সরকার থাকে না। প্রেসিডেন্ট রুলে কি হয়েছিল? তখন কি গতানুগতিক কিংবা মামুলী যে পথ, যে পথে প্ল্যানের সাইজ কমিয়ে দেওয়া হয়েছিল সেই পথ কি তাঁরা অনুসরণ করেছিলেন? আমি তারও

হিসাব দিচ্ছি। প্রেসিডেন্ট রুল যখন ছিল তখন ৪ কোটি টাকা রিভাইজড বাজেটে বেড়ে গেল। সুতরাং যে গতানুগতিক, মামুলী পথ শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় দেখিয়েছিলেন, প্রথম যুক্তফ্রন্ট সরকার দেখিয়েছিলেন, সেই পথ প্রেসিডেন্টও অনুসরণ করেন নি। প্রেসিডেন্ট রুলের সময় ৪ কোটি টাকা প্ল্যানের বেড়ে গিয়েছিল। আর আমরা চেষ্টা করেছি আগামী বছরের প্ল্যানে এই বছরের প্ল্যানের থেকে সাড়ে ষোল কোটি টাকা বেড়ে যাবে।

এমন কথাও হয়েছে এখানে যে, আমরা বাজেট করে কায়েমী স্বার্থকে আঘাত দিয়েছি কিনা। আমাদের প্রধান লক্ষ্য হচ্ছে জনসাধারণের উন্নতি করা এবং তা করতে গেলে কায়েমী স্বার্থের উপর আঘাত না দিলে হবে না। আমরা সেই আঘাত দিয়েছি। কি কি ক্ষেত্রে আঘাত দিয়েছি তা বলব। কিন্তু আমাদের প্রধান লক্ষ্য গ্রামাঞ্চলের সাধারণ মানুষের উন্নতি সাধন করা। কেবল নেতিবাচক লক্ষ্য আমাদের নয়। দুই রকম দৃষ্টিভঙ্গি হতে পারে। একটা হতে পারে যে, মনোপলি হাউসের বিরুদ্ধে সংগ্রাম হয়েছে কিনা—সেখানে আমি বলছি হয়েছে। এই গত দু-তিন বছরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে যেটা হয়েছে কোনদিন ভারতবর্ষে সেটা হয় নি। সেটা অন্য কথা, আমি পরে আসছি। কিন্তু দৃষ্টিভঙ্গির একটা তফাত আছে। একটা দৃষ্টিভঙ্গি হতে পারে কায়েমী স্বার্থের বিরুদ্ধে আঘাত হয়েছে কিনা, মনোপলি হাউসের বিরুদ্ধে আঘাত হয়েছে কিনা, সে আঘাত করতে হবে এবং করাও হয়েছে। কিন্তু দৃষ্টিভঙ্গি যদি হয় যে আঘাত হলেই হয়ে গেল, বিপ্লব শেষ হয়ে গেল, কাজ শেষ হয়ে গেল, সেটা আমরা বিশ্বাস করি না। আমরা বিশ্বাস করি, বিপ্লব তখনই সম্পূর্ণ হবে যখন সাধারণ মানুষের জীবনের মান উন্নততর হবে, যখন কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি হবে এবং উন্নয়নের প্রকল্পগুলি সম্প্রসারিত হবে। সুতরাং দুটো দৃষ্টিভঙ্গি হতে পারে, একটা হচ্ছে, নেতিবাচক। বিপ্লব তখনই সম্ভব হবে যখন জনসাধারণের জীবনের মান উন্নততর হবে, যখন কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পাবে, যখন উন্নয়ন প্রকল্পের সম্প্রসারণ হবে। সুতরাং দুটি দৃষ্টি-ভঙ্গি, একটা নেতিবাচক, নেগেটিভ দৃষ্টিভঙ্গি সেটা হচ্ছে মনোপলি হাউসকে ভাঙতে হবে, নিশ্চয়, কিন্তু সেটাই যদি সমস্ত হয়ে যেত, যদি সেটাই আমাদের সমস্ত আদর্শ হত, তা হলে আমরা বলব, সেটা অর্ধেক আদর্শ, অসমাপ্ত আদর্শ, সেখানে বিপ্লব সম্পূর্ণ হয় না। বিপ্লব তখনই সম্পূর্ণ হয়, যখন জনসাধারণের জীবনের মানের উন্নতি হয়। সুতরাং আমাদের বাজেটের বিচার হবে, একটা সরকারের সামগ্রিক কর্মসূচির বিচার হবে যে, সে সরকার জনসাধারণের উন্নতির জন্য কি করেছেন। কেবল দুটি টেস্ট অ্যাপ্লাই করতে হবে। কায়েমী স্বার্থের বিরুদ্ধে আঘাত একটা টেস্ট, যেটা করতে হবে, আর সেটা শেষ হলেই হয়ে গেল না এবং সাধারণ মানুষের, সাধারণ কৃষকের জীবনের মানের উন্নতি হয়েছে কিনা সেটা যদি আমরা দেখাতে না পারি, তা হলে এই যে বাজেটের ফিগারগুলি প্ল্যানের এক্সপেন্ডিচার কমে যাচ্ছে, উন্নয়নের খাতের যে ব্যয় সঙ্কুচিত হয়ে যাচ্ছে সেটার দিকে আমাদের দৃষ্টি যাবে না। কেন না আমরা যদি কেবল মনোপলি হাউসের সঙ্গে ক হয়েছে, আর কায়েমী স্বার্থের বিরুদ্ধে কি হয়েছে সেটা শুধু দেখলাম, আর একটা জিনিস যেটা দেখা দরকার সেটা যদি আমরা দেখলাম না, তা হলে তো আমরা জানতে পারবো না। এই শ্রীপ্রফুল্ল সেনের ৭ কোটি টাকা কমে যাওয়া আর যুক্তফ্রন্টের আমলে ১৪ কোটি টাকা উন্নয়ন খাতে কম গেল সে দিকে তো দৃষ্টি যাবে না। কারণ উন্নয়ন কি? উন্নয়ন নিগেটিভ জিনিস নয়, এটা পজিটিভ জিনিস। কৃষি খাতে আরও চাষ হবে, পাম্প সেট বসবে, এটা পজিটিভ জিনিস। এ সম্বন্ধে আলোচনা দরকার। তার পরিসংখ্যান দেখতে হয়, যদি না দেখেন, বাজেটে এই জিনিস দেখবেন না, প্ল্যানের সাইজ বাড়ছে কি কমছে, এ জিনিস দেখবেন না। না দেখার জন্য কতক-গুলি সমালোচনা হয়। আমরা সমাজতন্ত্রের কথা বলব, কিন্তু কেবল নিগেটিভ জিনিসটাই দেখি, একটা দিকই দেখি, তা হলে হবে না। সমাজতন্ত্রের একটা দিক হচ্ছে—কায়েমী স্বার্থ, মনোপলির বিরুদ্ধে সংগ্রাম করতে হবে। কিন্তু পজিটিভ জিনিস সাধারণ মানুষের মান উন্নত হয়েছে কিনা, সেটা দেখতে হবে। উন্নয়ন কতটা হয়েছে, কি কি খাতে হয়েছে, কি ব্যয় হয়েছে, সেটাও দেখতে হবে। এই দিকে যদি দৃষ্টি না যায়, তা হলে একটা বিরাট জিনিস দেখতে পাবেন না। এই যে পরিসংখ্যানগুলি দিয়েছি প্রফুল্ল সেন মহাশয় যখন রিভাইজড বাজেট পেশ করে-ছিলেন। কিন্তু অ্যাকচুয়ালস এখনও দিই নি। আমি কেবল বলেছি প্রফুল্ল সেন মহাশয়

৭ কোটি টাকার কর্মসংস্থান-এর সুযোগ সঙ্কুচিত করেছেন উন্নয়ন খাতে কমিয়ে দিয়ে এব আমি প্রথম যুক্তফ্রন্টের ১৪ কোটি টাকা কমিয়ে দেওয়ার কথা বলেছি। আমি এটা বলেছি যে সাত কোটি আর চৌদ্দ কোটি টাকা কমিয়ে দিয়েছেন। অ্যাকচুয়াল কি সেটা দিই নি। দুটি দিক আছে, একটা হচ্ছে কথা, আর একটা হচ্ছে কাজ। প্ল্যান যেটা ছিল সেটা কথা, রিভাইজড বাজেট সেটা কথা, আর আসলে এটা কাজে কতটা কমেছে বেড়েছে সেটা হল অ্যাকচুয়ালস। তারও পরিসংখ্যান বই আছে, লুকোচুরি কিছু নয়। প্রফুল্ল সেন মহাশয় তাঁর শেষ বছরের বাজেটে ৭ কোটি টাকা রিভাইজড কমিয়ে দিয়েছেন। কাজে কতটা কমিয়েছেন? প্রথমে ছিল ৬৭ কোটি টাকা খরচ করবেন, রিভাইজডে দেওয়া আছে ৬৭ কোটি পারবেন না, ৭ কোটি কমিয়ে ৬০ কোটি টাকা করবেন। তারপরে অ্যাকচুয়েলস হল, তার হিসাব এল ৫৩ কোটি টাকা আরও ৭ কোটি টাকা কমিয়ে দিলেন। সুতরাং তিনি ১৪ কোটি টাকা কমিয়ে দিলেন এবং এই কমটাই প্রথম যুক্তফ্রন্ট সরকার দৃষ্টান্ত হিসাবে গ্রহণ করবেন। প্রথম যুক্তফ্রন্ট-এর প্রথম কথায় তাই ১৪ কোটি টাকা কমিয়ে দিলেন, কিন্তু কথা তো শেষ হবে না কাজটা কি হল? প্রথম যুক্তফ্রন্টের প্রথম কথা ৬৯ কোটি টাকা, দ্বিতীয় কথা রিভাইজড বাজেট ৫৫ কোটি টাকা, ১৪ কোটি টাকা কমিয়েছেন, তারপরে কাজটা যখন হল তখন ৫১ কোটি টাকা আরও ৪ কোটি টাকা কমে গেল, তার মানে ১৮ কোটি টাকা কমে গেল। প্রফুল্ল সেন মহাশয় কাজে কমালেন ১৪ কোটি টাকা, আর প্রথম যুক্তফ্রন্ট কথায় এবং কাজে কমালেন ১৮ কোটি টাকা তাঁরা প্রফুল্ল সেন মহাশয়ের থেকেও আরও এগিয়ে গেলেন। এটা আমি সমালোচনার জন্য বলছি না। এটা হল দৃষ্টিভঙ্গির কথা। যে দিকটায় আঘাত হানা দরকার সে দিকটা হচ্ছে মানুষ উন্নতি করতে পেরেছে কিনা। সেদিকটায় যদি দৃষ্টি না থাকে, তা হলে সেটা হবে নিগেটিভ দৃষ্টি, সেটা পজিটিভ দৃষ্টি হবে না। গ্রামের মানুষের উন্নতি হয়েছে কিনা সেটা পরিসংখ্যা দিয়ে দেখবো না, বিচার করব না, নিজের সমালোচনা করব না, তা হলে শোধরাতে পারব না সেজন্যই বললাম—প্রথম যুক্তফ্রন্ট সরকার উন্নয়ন খাতে কমিয়ে দিয়েছিলেন ১৪ কোটি টাকা কথায়, এবং কাজে ১৮ কোটি টাকা। প্রথম যুক্তফ্রন্ট সরকারের বাজেট স্পীচ যদি রাখা হয় দেখবেন, পরিষ্কার, এ বিষয়ে কোন উল্লেখ নাই। কিছু উল্লেখ আছে শেষ পাতায়। ইউনিয়ন ফিন্যান্স মিনিস্টার দেশটাকে কোথায় নিয়ে গিয়েছেন, মনোপলিকে আঘাত করছেন না বলে উন্নতি হয় নি, কনস্টিটিউশনের ভিতর আমাদের বাধা আছে, প্রথম যুক্তফ্রন্ট সরকারের যিনি ফিন্যান্স মিনিস্টার জ্যোতি বসু মহাশয়, তিনি বললেন। সুতরাং ব্যাপারটা কি দাঁড়াল? তিনি বললেন কনস্টিটিউশনে বাধা আছে. কাজ করবার সুযোগ নাই. এই কনস্টিটিউশনে কাজ হতে পারে না কনস্টিটিউশনটি বদলাতে হবে। সেই কনস্টিটিউশন বুর্জোয়া, সেই বুর্জোয়াদের কনস্টিটিউশনকে ধ্বংস করে ফেলতে হবে।

[6-50—7 p.m.]

তারপর কি হয়েছিল? আমাদের পার্লিয়ামেন্টারি মেশিনারি, যে গণতান্ত্রিক ব্যবস্থা রয়েছে, তাতে কাজ হতে পারে না। এই কথাগুলি তাঁরা বলেছিলেন. একবার নয়, দুবার নয় বার বার করে বলেছেন। ফিন্যান্স মিনিস্টার-এর বক্তৃতায় এ বিষয়ের আলোচনা বিশদভাবে ব্যাখ্যা করা আছে। কিন্তু কেন এই ১৪ কোটি টাকা বাজেট বরাদ্দ করে গেলেন, রিভাইজড বাজেটের মধ্যেও সে সম্বন্ধে একটি লাইনও নেই। তারপর আরো ৪ কোটি টাকা কমে গেল কেন, তার কোন কারণ লেখা নাই। তার দুটো কারণ আছে—একটা হচ্ছে পজেটিভ দৃষ্টিভঙ্গি নাই। সে সমাজতন্ত্র, বিপ্লব যদি পজিটিভ বস্তু হতো, তা হলে একটা মানে হতো। সেটা নেগেটিভ এখানে কনস্টিটিউশন-এ ক্ষমতা নাই। সেদিকে দৃষ্টি নাই, সেখানে গ্রামের কৃষকের উন্নতি কতটা হচ্ছে, পাম্পসেট কত দেয়া হচ্ছে, উন্নয়নমূলক খাতে কত টাকা ব্যয় হচ্ছে, সে সব তথ্যের কথা। বড় বড় মোটা মোটা বইতে তা লেখা থাকবে না। এতে তাদের ইন্টেলেকচুয়াল রোমান্টিসিজম কিছু নাই। এটা হচ্ছে কঠিন জিনিস। এই জিনিস গড়ে তুলতে হয়। দেশকে ভালবাসতে গেলে গ্রামে যেতে হবে। কৃষিমন্ত্রীও তা বলেছেন, গ্রামে যেতে হবে. মাঠে চাষীদের সঙ্গে বসতে হবে। এটা বড় বড় মোটা মোটা বইয়ে লেখা থাকে না। সোস্যালিজম হচ্ছে পজিটিভ ভাবে চিন্তা করা। যেটা মানুষের উন্নয়নের পক্ষে নেতিবাচক কথা ... খারাপ জিনিসগুলো

ভাঙতে হবে এবং পজিটিভ জিনিসগুলোর উপর দৃষ্টি দিতে হবে। একথা গান্ধীজীও বলেছেন। গ্রামের চাষীর কথা, তাদের সঙ্গে বসতে হবে, তাদের কথা শুনতে হবে। এইসব গ্রামের চাষীর কথা মোটা বই থেকে আসে না। সাধারণভাবে চিন্তা করে বলেছিলেন আমাদের দেশের উন্নতি করতে হলে গ্রামের চাষীর উন্নতি করতে হবে। এই সোসিয়ালিজম পশ্চিমবঙ্গে প্রতিষ্ঠিত করতে গেলে তার পূর্ব শর্ত কি? তার পূর্ব শর্ত হচ্ছে কৃষি বিপ্লব। কেন? না, শতকরা ৭০ ভাগের বেশী মানুষ গ্রামে থাকে, গ্রামে বাস করে। এই গ্রামের উন্নতি যদি আমরা না করতে পারি, সেখানে চাষের ফলন যদি আমরা না বাড়াতে পারি তা হলে বিপ্লবের সামগ্রিক চিত্রটা দেখতে পাব না। সোস্যালিজমের দুটো দিক আছে, একটা নেগেটিভ দিক—মনোপলি ভাঙতে হবে, কায়েমী স্বার্থে আঘাত করতে হবে। এটা বিশেষ দরকার। আর একটা হচ্ছে পজিটিভ দিক গ্রামের লোকের উন্নতির কথা যদি ভুলে যাই, তাদের পাম্প সেট-এর কথা যদি ভুলে যাই, তা হলে গলদ এসে যাবে। গ্রামের মানুষের রোমান্টিসিজম নাই। সেটা কঠিন কাজ, রৌদ্র মাথায় নিয়ে কাজ করতে হবে, খুব কষ্টসাধ্য কাজ। হার্ড ডিসিসান ছাড়া কোন কাজ হতে পারে না। হার্ড ডিসিসান না হলে হার্ড ওয়ার্ক হতে পারে না। সেই হার্ড ওয়ার্ক কোথায় হবে? গ্রামে, সেখানে জল দিতে হবে, বিদ্যুৎ দিতে হবে, অন্যান্য প্রয়োজনীয় জিনিসপত্র সেখানে পৌঁছে দিতে হবে। দুটো জিনিস করতে হবে -হার্ড ডিসিসান নেবার সাথে সাথে আমাদের হার্ড ওয়ার্ক করতে হবে। তা হলেই পশ্চিমবাংলার উন্নতি আমরা করতে পারবো। যে জিনিস আছে তার উন্নতি করতে হবে। হার্ড ডিসিসান নিয়ে সেচের জন্য টাকা দিতে হবে, বাজেটে টাকা থাকবে। রিভাইজড বাজেটে লেখা আছে, তা পড়তে পেরেছি কি? তার চেয়ে বড় জিনিস কাজটার কি হলো? হার্ড ওয়ার্ক গ্রামে কি করতে পেরেছি? সুতরাং এই যে পরিসংখ্যান দিয়েছি তাতে দেখা যায় হার্ড ডিসিসান অ্যান্ড হার্ড ওয়ার্ক-এর পজিটিভ প্রমিস, সর্বাত্মক উন্নয়নের প্রমিস, বাজেটে সেই প্রমিস আমরা দিয়েছি।

শ্রীপ্রফুল্লচন্দ্র সেনের আমলে, যুক্তফ্রন্ট সরকারের আমলে কাজ কতটা কি হয়েছিল সেদিকে আদৌ দৃষ্টি দেওয়া হয় নাই। তা না হলে সমালোচনাও করা যায় না। এই কারণে দৃষ্টিটা পজিটিভ দিকে না গিয়ে নেগেটিভ দিকে গিয়েছে। দুটোরই দরকার আছে। আমরা পজিটিভ দিকে দৃষ্টি দেওয়ার কথা ভুলে গিয়েছিলাম। এই ত্রুটিবিচ্যুতির দিকে এই পারফরমেন্স-এর দিকে তারা দৃষ্টি দিতে পারলেন না।

আমাদের যে বাজেট, সেই বাজেটের যে দিকটা দেখার চেষ্টা আমরা করেছি, সেটা আমরা বিশ্বাস করি যাকে সোসালিজম, কি বিপ্লব বলি, কি পরিবর্তন বলি, সেই পরিবর্তন মেইনলি পজিটিভ, সেই পরিবর্তনটা কনস্ট্রাকটিভ, তাকে কার্যে রূপায়িত করা আরো বেশী কষ্টসাধ্য। আমরা সকলে নির্বাচনে জিতে এসেছি। তাতে কোন আত্মগরিমার ব্যাপার নাই। জনসাধারণ আমাদের পাঠিয়েছেন আমাদের দেশের কিছু উন্নয়নমূলক কাজ করবার জন্য, দেশকে সুস্থ সবল করে গঠন করবার জন্য। সেটা খুব একটা পজিটিভ জিনিস, একটা প্র্যাকটিক্যাল জিনিস। এটা খুব থিয়োরেটিকাল কিছু নয়। কারণ সাধারণত আমাদের দেশের চাষে চাষীরা একটা ফসল পায়। স্ট্যাটিস্টিয়ান বলেন, ১·২ পার্সেন্ট পায়। কিন্তু আমাদের দেশে আমরা ২।৩ ফসল পেতে পারি। ২·৫ পার্সেন্ট কিংবা ৩ পার্সেন্ট ফসল আমরা পেতে পারি। আমাদের মাটির নীচে জল রয়েছে। মাটির নীচে যে জল আছে তা নিয়ে যদি আমরা সেচের বন্দোবস্ত করতে পারি আমরা যদি ইরিগেশন দিতে পারি, তা হলে এক ফসলের জায়গায় ২-৩ ফসল করতে পারি। তার হাই ইল্ডিং ভ্যারাইটি আমরা যদি দিতে পারি, তা হলে আমাদের উৎপাদন দ্বিগুণ কেন চার-পাঁচ গুণ বাড়িয়ে দিতে পারি। এই কাজটা কিভাবে করা যায় সেটা দেখতে হবে। এটা সমাজতান্ত্রিক কাজ। এটা দুভাবে করা যায়—তার জন্য দুটো জিনিস দরকার। একটা জিনিস হলো ভূমিসংস্কার। ভূমিসংস্কারের মাধ্যমে সাধারণ মানুষ, সাধারণ চাষী তার হাতে যদি জমি না দিতে পারি, তা হলে তাকে উৎসাহ দিতে পারবো না। এই ভূমিসংস্কার ডিস্ট্রিবিউটিভ মেজার্স হিসাবে বলছি না, এটা সামাজিক সাম্যের হিসাবে বলছি না, সামাজিক সাম্য বিশেষ দরকার। তার দ্বারা ভূমিহীন চাষির জমি হোক এটা দরকার। কিন্তু তার সাথে এটাও দরকার যাতে আমাদের উৎপাদন বৃদ্ধি করতে পারি। ভূমি-সংস্কার এটা ডিস্ট্রিবিউটিভ মেজার নয়, এটা পজিটিভ মেজার, সেই ভূমিসংস্কারে জন্য কি

আমরা করেছি? প্রফুল্ল সেনের আমলে কি হয়েছিলো, আগে কংগ্রেসের আমলে কি হয়েছি গভর্নর-এর শাসনে কি হয়েছিলো, যুক্তফ্রন্টের আমলে কি হয়েছিলো? এই ভূমিসংস্কার সে কৃষি বিপ্লবের পূর্ব শর্ত সেটা সমাজতন্ত্র আনার পূর্ব শর্ত সেটার কি হয়েছে? ১৯৭১ সা যেটা ২৫ একর সিলিং ছিলো সেটা কমিয়ে ১২ একর করা হলো যেখানে সেচের বন্দোবস্ আছে এবং ১৭ একর করা হলো যেখানে সেচের বন্দোবস্তো নেই। এই পরিবর্তন সম্ভব হলে আগে বলা হত কনস্টিটিউশান বাধা। কিন্তু কনস্টিটিউশন-এর কোন বাধা ছিল না। গণতান্ত্ পথে কোন বাধা ছিলো না। এই পরিবর্তের দিকে দৃষ্টি দিতে চাই। যুক্তফ্রন্ট সরকার এ করেন নি। কিন্তু এই পরিবর্তনটা বিশেষ দরকার ছিল।

ভূমিসংস্কার এটা হয়েছে। এবং জয়প্রকাশের মতো মানুষের মতে তিনি বলেছেন, পশ্চিমব ভূমিসংস্কারের ক্ষেত্রে আইনটা সবচেয়ে ভালো। এই জিনিসটা আগে হতে পারতো, হয় নি কেন না কতকগুলো নেগেটিভ দিকটাই জোর দেওয়া হয়েছিল, পজিটিভ দিকটার উপর তত জোর দেওয়া হয় নি। যুক্তফ্রন্টের আমলে কি হয়েছিল? ভূমিসংস্কার সম্বন্ধে তিনটে জিনি হয়েছিল, একটা জিনিস হচ্ছে, জমি যাকে দেওয়া হলো, তাকে পূর্ণ স্বত্ব দেওয়া হলো না, একা লাইসেন্স দেওয়া হলো। এখন আমরা যেটা দিচ্ছি সেটা পূর্ণ স্বত্ব দিচ্ছি। আর জমি যে দেওয়া হয়েছিল সেটা জবরদখল করে, বলপ্রয়োগে দেওয়া হয়েছিল। কিন্তু তার প্রয়োজন ছি না। যুক্তফ্রন্ট সরকারের বিরাট সংখ্যাগরিষ্ঠতা ছিল। এইসব পার্লামেন্টারি ব্যবস্থার যা কিছ শক্তি তা তাদের হাতে ছিল। সেই শক্তি তারা প্রয়োগ করতে পারতেন; কিন্তু এই শক্তি তাঁ প্রয়োগ করেন নি, কারণ এই পার্লিয়ান্টারি ব্যবস্থার উপর বিশ্বাস ছিল না, এই বিশ্বাস ছিল ন বলেই এখন যে পরিবর্তন হচ্ছে, ভূমি যেটা দেওয়া হচ্ছে সেটা তাকে লাইসেন্স দেওয়া নয়, পূ স্বত্ব দেওয়া হচ্ছে, এটা তারা করেন নি, গণতান্ত্রিক পথে, বলপ্রয়োগের মাধ্যমে নয়। আমি আগেও বলেছি আমাদের দেশে সমাজতন্ত্রের প্রধান কাজ কৃষি বিপ্লব। জাতির জমিতে ফস বাড়ানো। ক্ষুদ্র চাষীর জমিতে ফসল বাড়ানো। সেটার ভিতরে সামাজিক সাম্য রয়েছে। সেটা ভিতরে অর্থনৈতিক উন্নয়ন রয়েছে। সোসাল জাস্টিস রয়েছে, গ্রোথ রয়েছে সেটা আমাদের করতে হবে। সেইজন্য ভূমিসংস্কারের প্রয়োজন আছে। ভূমিসংস্কার হচ্ছে একটা দিক। তার সাথে আর একটা দিক আছে—আমাদের যে চাষ তাকে আধুনিকীকরণ করতে হবে। আধুনিকীকর না করতে পারলে শধু পুরানো ফসলই পাবো। সে একটা ফসল পাচ্ছি। সেটা যাতে তিনটা ফস করতে পারি তার যে শক্তি তাকে যাতে হাই ইয়েল্ডিং ভ্যারাইটি দিয়ে চাষ করতে পারি, চার-প গুণ করতে পারি তার জন্য চেষ্টা করতে হবে।

[7—7-10 p.m.]

সেখানে কি ব্যবস্থা হয়েছে, আমরা কি করেছি, প্রফুল্ল সেন মহাশয় কি করেছিলে যুক্তফ্রন্ট সরকার কি করেছে? আমি আত্মগরিমা থেকে বলছি না। এই কারণে বলি যে, আমরা পজেটিভ দিকটা নিয়েছি। আমরা বিশ্বাস করি সোস্যালিজম মানে চাষীদে মুখে হাসি ফোটাতে হবে—তা হলে আমরা সেই লক্ষ্যে পেঁছতে পারবো। শুধু বড় ব তত্ত্বকথা বললেই হবে না। এ ছাড়াও আমরা হার্ড ওয়ার্কের কথা বলেছি—কৃষিক্ষে উন্নয়নের জন্য আমাদের হার্ড ওয়ার্ক করতে হবে, কাজ করতে হবে। তাই আজকে আমাদে দেখতে হবে যে, আমরা কাজ করতে পারছি কিনা। এখানে কতকগুলি পরিসংখ্যান দিয়েছি ে আমরা কি করতে চেয়েছি। আমাদের যদি চাষের উন্নতি করতে হয়, তা হলে সেখানে প্রথমে সেচের বন্দোবস্ত করতে হবে। আমাদের সৌভাগ্য যে, আমাদের এখানে রাজস্থানের মত অবস্ নয়, আমাদের জল নাই এ রকম অবস্থা নয়, আমাদের নীচে যে জল আছে তাকে যদি আমরা উপ আনতে পারি, তা হলে সোনা ফলিয়ে দিতে পারবো। তাই এখানে সমাজতন্ত্র আনতে হ সেচের বন্দোবস্ত করতে হবে, এটাই হল বড় কথা। এটাই আজকে আমরা প্রচার করতে চা এবং তা যাতে কার্যকর করতে পারি তার জন্য আমরা চেষ্টা করবো। আমাদের সমস্ত পরি সংখ্যান ঐ রেড বইতে লেখা রয়েছে। আমাদের আজকে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়ে রিভার লিফট—এই সমস্ত করতে হবে। প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে কতগুলি ডিপ টিউ ওয়েল বসিয়েছে, তাদের পারফরমেন্স কি, একটিও না, নিল। সেখানে কায়েমী স্বার্থের বা

ছিল না, মনোপলির বাধা ছিল না, বুর্জোয়া গণতন্ত্রের বাধা ছিল না, কোন বাধাই ছিল না, বাধা ছিল চিন্তায়, আদর্শে, তাদের দৃষ্টি ছিল নেগেটিভ। সেখানে কনস্টিটিউসনের কোন বাধা ছিল না। সোস্যালিজম করার পথে তাদের বাধা ছিল তাদের ইডিওলজি। একটা পজেটিভ প্রাকটিস কোন্ ধারায় যেতে হবে, সেই পথে থাকলে সোস্যালিজম নিশ্চয় হবে। সোস্যালিজম একটা রোম্যান্টিক জিনিস নয়, সোস্যালিজম মানে নিরলস প্রয়াস কঠিন শ্রম। সেইজন্যই ডিপ টিউবওয়েল বসাতে হবে। নিশ্চয় তা বইয়ের পাতায় লেখা থাকবে না। অবশ্য প্রফুল্ল সেন মহাশয় দুটি-একটি বসিয়েছিলেন তার পর দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার ২৩টি ডিপ টিউবওয়েল বসিয়েছিল। আমরা সেখানে কত বসিয়েছি ২ হাজার ৬ শতটি বসিয়েছি ২৩টির জায়গায়। কেন বসিয়েছি? কারণ আমরা বিশ্বাস করি যে, আজকে বিপ্লব এই দিক দিয়েই আনতে হবে। উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে প্রাথমিক কাজ হচ্ছে যে, ক্ষুদ্র এবং দরিদ্র চাষীকে চাষ করতে দিতে হবে, তার জন্য আমরা ২ হাজার ৬ শত ডিপ টিউবওয়েল বসিয়েছি। আরও আমাদের করতে হবে শ্যালো টিউবওয়েল বসাতে হবে। এখানে আমাদের প্রিসেপ্টস ফাস্ট থাকবে—শ্যালো টিউবওয়েল নিশ্চয় করতে হবে, সোস্যালিজমের একটা টেনেট থাকা উচিত। প্রফুল্ল সেনের আমলে শেষ বছরে শ্যালো টিউবওয়েল বসানো হয়েছে ১,৬০০টি। প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে শ্যালো টিউবওয়েল ২,৫০০, আর আমরা এক বছরে বসিয়েছি ৪৯ হাজার, অর্থাৎ ২০ গুণ বেশী বসিয়েছি। এগুলি তারাও বসাতে পারতেন কনস্টিটিউসনে তার বাধা ছিল না, বুর্জোয়া গণতন্ত্রের বাধা ছিল না, বাধা ছিল তাদের মনে, তাদের চিন্তায়, তাদের আদর্শবাদে, তাদের দৃষ্টিভঙ্গি ছিল নেতিবাচক, পজেটিভ দৃষ্টিভঙ্গি ছিল না, ছিল না তাদের কঠিন নিরলস প্রয়াসের দৃষ্টিভঙ্গি। আমরা ৪৯ হাজার শ্যালো টিউবওয়েল বসিয়েছি এবং এই শ্যালো টিউবওয়েল-এর দ্বারা নিশ্চয় পরিবর্তন আসবে এবং এই শ্যালো টিউবওয়েল আমাদের আরও করতেই হবে। এই শ্যালো টিউবওয়েলগুলি চালু করার জন্য আমাদের ইলেকট্রিসিটি দরকার হবে, পাম্পসেটগুলিকে এনারজাইস করতে হবে। এর জন্য বড় বড় তত্ত্বকথার প্রয়োজন নাই—বাস্তব জীবনে বাস্তব দৃষ্টিভঙ্গির প্রয়োজন এবং সেই প্রয়োজনের তাগিদে ইলেকট্রিসিটির ব্যবস্থা আমরা করেছি। প্রফুল্ল সেনের আমলে কয়টি গ্রামে বিদ্যুৎ দেওয়া হয়েছিল—২৮৫টি গ্রামে বিদ্যুৎ পেঁৗছে দিয়েছিলেন। তারপর দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার এক বছরে কটা গ্রামে বিদ্যুৎ পেঁৗছে দিয়েছিলেন? ২৪৫টি গ্রামে বিদ্যুৎ দিয়েছিলেন। কেন কমে গেল? সেই একই কারণে—কারণ এই বিদ্যুৎ, এই পাম্প সেট, যেটা সোসালিজমের গোড়ার কথা, সেদিকে দৃষ্টি ছিল না। সেই নেতিবাচক কথা ছিল। প্রথম যুক্তফ্রন্ট সরকারের ফিন্যান্স মিনিস্টার তাঁর বাজেট বক্তৃতায় বলেছেন, কেন্দ্রীয় সরকার এটা করছেন না, এটা পুঁজিপতিদের কথা, মনোপলির বিরুদ্ধে আক্রমণ করছেন না, এই কথা সেখানে ছিল। কিন্তু দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার যেখানে গ্রামে বিদ্যুৎ পেঁৗছে দিয়ে প্রফুল্ল সেন সরকারের পিছনে চলে গেলেন, সেখানে তো সমালোচনা হল না। কেন হল না? কারণ, এই পজেটিভ দিকে দৃষ্টি যায় নি, দৃষ্টি গিয়েছিল কতকগুলি নেগেটিভ দিকে। সুতরাং এখানে যে অক্ষমতা ছিল সেই অক্ষমতা সম্বন্ধে তারা সচেতন হতে পারেন নি। আমরা কি চেষ্টা করেছি, কি করেছি? আমরা ১১ মাসে ২ হাজার ২৮০টি গ্রামে বিদ্যুৎ পেঁৗছে দিয়েছি, যেখানে দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার মাত্র ২৪৬টি গ্রামে পেঁৗছে দিয়েছিলেন। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের একটা প্রশ্ন হওয়া উচিত ছিল যে, আমরা ইলেকট্রিসিটি পেঁৗছে দেব, গ্রামে বিদ্যুৎ পেঁৗছে দেব। মহামতি লেনিন কি বলেছিলেন? লেনিন বলেছিলেন, রাশিয়ায় একটি প্রস্তাব আজকে হোক ইলেকট্রিফিকেসনই হচ্ছে কমিউনিজম। সেই তত্ত্ব কথায় বলতে হয় এটাই হচ্ছে তত্ত্ব—যদি কেউ বলে যে, সোসালিজম মানে গ্রামে সেচের বন্দোবস্ত করতে হবে সোসালিজম মানে গ্রামে বিদ্যুৎ দিতে হবে, তা হলে আমি বলব, হ্যাঁ, এটাই হচ্ছে তত্ত্ব কথা। আর সোসালিজম মানে যদি এই হয় কৃষকের মুখে হাসি ফুটলো কি ফুটলো না সেটা অবান্তর বলে যেটা নেতিবাচক সেই জিনিস দেখতে হবে, তা হলে আমি বলব সেটা সোসালিজমের সম্পূর্ণ সংজ্ঞা নয়, সেটা একটা অসম্পূর্ণ ডেফিনিসন। তারপরে আমাদের সেচের বন্দোবস্তের জন্য আমরা কি করেছিলাম? প্রথম যুক্তফ্রন্ট সরকার সেচের বন্দোবস্তের জন্য ইরিগেসন খাতে ১৮ কোটি টাকা দিয়েছিলেন, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার ২৩ কোটি টাকা দিয়েছিলেন। কিন্তু আমরা যখন বিশ্বাস করি যে,

পশ্চিমবাংলায় উন্নতি সম্ভব, খুব ড্রামাটিক ইনক্রিজ ইন প্রোডাকসান সম্ভব, আমরা যদি এগ্রিকালচার ব্রেক থ্রু করতে পারি, তা হলে আমাদের সেখানে সেচের বন্দোবস্ত করতে হবে, ইরিগেশন ফেসিলিটিজ দিতে হবে। সেই জন্য সেটা আমরা বাড়িয়ে দ্বিগুণ করেছি ৪০ কোটি টাকা। এই যে সমস্ত ব্যয়বরাদ্দ আমাদের বাড়ানো হচ্ছে সেদিকে দৃষ্টি যাচ্ছে না। কারণ, বলা হচ্ছে এটা গতানুগতিক—গতানুগতিক কি ছিল? যেটা আমি আগেই বলেছি যে, বাজেটে প্ল্যান সাইজ একটা করা হয়—প্রফুল্ল সেনের নীতি যা ছিল, প্রথম যুক্তফ্রন্ট সরকারের নীতি যা ছিল সেটা হয়ত গতানুগতিক, সেটা হয়ত মামুলী। কিন্তু প্ল্যান সাইজ যেটা বাড়ানো হয় সেটা গতানুগতিক নয়, সেটা মামুলী নয়। যদি সেচের বন্দোবস্তের মান উন্নত করবার জন্য ডিপ টিউবওয়েল না বসানো হয়ে থাকে, তা হলে সেটা হয়ত গতানুগতিক, মামুলী হয়েছে। কারণ, প্রথম যুক্তফ্রন্ট সরকার একটিও ডিপ টিউবওয়েল বসান নি। আমরা বাজেটে যদি ডিপ টিউবওয়েলের কথা না বলতাম, তা হলে আমাদের বাজেট মামুলী বাজেট হত, গতানুগতিক বাজেট হত। আমরা যদি বলতাম ২০০-র বেশী গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেব না, তা হলে আমাদের বাজেট মামুলী হত গতানুগতিক হত। ২০০ নয়, আমরা বলেছি ২ হাজার গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেব, তা হলে নিশ্চয় এটা মামুলী নয়, গতানুগতিক নয়, এটা অন্য জিনিস। তারপরে আজকে আমাদের এই বিদ্যুতের জন্য একটা পরিবর্তন আনতে হবে। আমাদের পাওয়ারের বন্দোবস্ত করতে হবে আমরা যদি কৃষির উন্নতি করতে যাই, শিল্পের উন্নতি যদি করতে যাই, তা হলে আমাদের নিশ্চয় পাওয়ারের বন্দোবস্ত করতে হবে। সেই পাওয়ার খাতে প্রথম যুক্তফ্রন্ট সরকার কত টাকা দিয়েছিলেন? তারা ৯ কোটি টাকা দিয়েছিলেন। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার কত দিয়েছিলেন? ১১ কোটি টাকা দিয়েছিলেন। আমরা কত দিয়েছি? ২০ কোটি টাকা আমরা দিয়েছি। এই সমস্ত জিনিসগুলি সম্বন্ধে আলোচনা হয় নি। এই সমস্ত জিনিসের দিকে দৃষ্টি যাচ্ছে না। কারণ—সেই একই কারণ যে, সোসালিজম হয় নি, নেতিবাচক একটা আইডিওলজি হিসাবে যদি দেখা যায়, তা হলে এইসব দিকে দৃষ্টি যাবে না, পজেটিভ দিকে দৃষ্টি কখনই যাবে না। এডুকেসন খাতে প্রথম যুক্তফ্রন্ট সরকার ৪৬ কোটি টাকা দিয়েছিলেন, আমরা ৮৮ কোটি টাকা দিয়েছি, এটা প্রায় ডাবল দিয়েছি। হেলথ খাতে প্রথম যুক্তফ্রন্ট সরকার ২৬ কোটি টাকা দিয়েছিলেন, আমরা ৪৭ কোটি টাকা দিয়েছি, এটা ডাবলের চেয়ে কিছুটা কম। তারপরেও কথা উঠেছে যে, আচ্ছা, আপনারা ব্যয়বরাদ্দ বাড়িয়েছেন, প্রফুল্ল সেন প্ল্যান সাইজ কমিয়েছিলেন, প্রথম যুক্তফ্রন্ট সরকার প্ল্যান সাইজ কমিয়েছিলেন, আপনারা বাড়িয়েছেন, ভাল কথা। আপনারা নিশ্চয় অভিনন্দন পাবার যোগ্য।

[7-10—7-20 p.m.]

জিনিসের দাম বেড়ে গিয়েছে সত্য কথা, কেন বেড়ে গিয়েছে, তার কারণ আছে। জিনিসের দাম যাতে না বাড়ে তার জন্য কি ব্যবস্থা অবলম্বন করা যায়। দু'টি ব্যবস্থা কেবল খোলা আছে। সেটা গ্রহণ করেছি কিনা সেটা বিচার করবো। আগে যখন জিনিসের দাম বেড়েছিল তখন তাঁরা কোন ব্যবস্থা নিয়েছিলেন কিনা সেটাও বিচার করবো। আমি আগেই বলেছি দু'টি মাত্র ব্যবস্থা আছে। একটি হচ্ছে, জিনিসের যে উৎপাদন সেটা বৃদ্ধি করা, প্রডাকসান বাড়ানো, এটা লং টার্ম সলুসান, আর একটা হচ্ছে, প্রডাকসান যেটা আছে, সেটা ঠিক মত ন্যায্য দামে যাতে বণ্টন হয়—সামাজিক বণ্টন, রাষ্ট্রীয় বণ্টন। এই দু'টি ছাড়া আর কোন ব্যবস্থা নেই। এই ব্যবস্থাগুলি আমবা নিয়েছি কিনা, আগের যে সরকার ছিলেন, প্রফুল্লবাবুর সরকার বা যুক্তফ্রন্ট সরকার তাঁরা সেই ব্যবস্থা নিয়েছেন কিনা সেটাই আমাদের বিচার করতে হবে জিনিসের দাম বাড়ার অনেক কারণ আছে। আপনারা জানেন, একটা অভাবনীয় খরা হয়েছিল এবং তাতে উৎপাদন ব্যাহত হয়েছিল। তা ছাড়া এককোটি শরণার্থী এখানে এসেছিলেন যার জন্য বিরাট ব্যয়ভার বহন করতে হয়েছিল এবং তাতে দ্রব্যমূল্যের উপর একটা প্রভাব পড়েছিল এই কারণগুলি ছিল। এর জন্য আমরা এবং কেন্দ্রীয় সরকার কতকগুলি ব্যবস্থা নিয়েছি যেটা আগে কোনদিন নেওয়া হয় নি। প্রফুল্ল সেনের সময় বা যুক্তফ্রন্টের সময়ে যে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছিল তখন এই বাংলাদেশের শরণার্থী সমস্যা ছিল না, অভাবনীয় খরাও ছিল না। তখন কতটা বেড়েছিল এবং আমাদের সময় কতটা বেড়েছে সে পরিসংখ্যান সরকারী দপ্তরে রয়েছে

প্রফুল্ল সেনের আমলে খাদ্যদ্রব্যের কত দাম বেড়েছিল? তাঁর আমলের শেষ বছরে ফুড আর্টিকেলস্ সম্বন্ধে যে ইনডেক্স সেটা ১৫৬ থেকে ১৭৭ হয়েছিল, ২১ পয়েন্ট রেজ করেছিল বা বেড়ে গিয়েছিল। আর এই ১৭৭ থেকে প্রথম যুক্তফ্রন্টের আমলে বেড়ে হল ২০৭—৩০ পয়েন্ট বাড়লো। তার মানে ১৭ পারসেন্ট ইনক্রিস। এই ১৭ পারসেন্ট কোন দিন হয় নি। তখন কি হয়েছিল? কোলকাতায় চালের দম ৪ থেকে ৫ টাকা কিলো হয়েছিল। এটা হয়, আমি এজন্য দোষ দিচ্ছি না, আমি বলছি দুটি ব্যাপারের জন্য আমাদের সময় যে দাম বেড়েছে তার চেয়ে বেশি অর্থাৎ প্রফুল্লবাবুর সময় ২১ পয়েন্ট, যুক্তফ্রন্টের সময় ৩০ পয়েন্ট বেড়েছিল। আমি তাতে দোষ দিচ্ছি না, আমি বলছি, বাড়ে তার কতকগুলি কারণ আছে—প্রাকৃতিক কারণ, অন্যান্য কারণ আছে। এই যে বেড়ে গেল এর বিরুদ্ধে সরকার কি ব্যবস্থা নিয়েছিলেন তাতেই সরকারের পরিচয়। সরকারের পরিচয় সমালোচনাতে নয়, সরকারের পরিচয় কাজে। প্রফুল্ল সেনের আমলের শেষ বছরে ফুড আর্টিকেলে বেড়েছিল ২১ পয়েন্ট আর অল কমডিটিস-এ বেড়েছিল ১৯ পয়েন্ট, ১২ পারসেন্ট। যুক্তফ্রন্টের আমলে বেড়েছিল ৭ পয়েন্ট। অর্থাৎ আমাদের চেয়ে বেশি বেড়েছিল। এটা কমাবার উপায় সম্বন্ধে আমি আগেই বলেছি। কেবল মাত্র দুটি পথ আছে। একটা উৎপাদন বৃদ্ধি, লং টার্ম সলিউসান, আর একটা স্টেট কন্ট্রোল অব ডিস্ট্রিবিউসান অ্যান্ড প্রাইস সেটা শর্ট টার্ম সলিউসান, এ ছাড়া পথ নেই। এই পথে প্রফুল্ল সেনের সরকার বা যুক্তফ্রন্ট সরকার কিছু করেছিলেন কিনা ও ইন্দিরা গান্ধীর সরকার বা আমাদের সরকার কিছু করেছেন কিনা সেটাই আমাদের বিচার্য। আমি আত্মসন্তুষ্টির কথা বলছি না, আমি বলছি কি পথে আমাদের যেতে হবে।

এই যে শর্ট টার্ম সলিউসান সেটায় জিনিসের দাম বেড়ে যায়। শালিমার ইয়ার্ড-এ সব জিনিস পুজোর আগে এসে জমা হয়, এবং দাম বেড়ে যায়। প্রফুল্ল সেনের সরকার গিয়েছিল, দুবার যুক্তফ্রন্ট সরকার গিয়েছিল সেখানে ভেস্টেড ইন্টারেস্টকে আঘাত দেওয়া হয় নি। শালিমার গোডাউনে যে জিনিসগুলি ছিল সেগুলিকে সিজ করার আদেশ এই বর্তমান সরকারই দিয়েছিল। যেখানে আঘাত করা দরকার সেখানে আঘাত করেছে। তার পরে হোলসেল ট্রেড ইন হুইট অ্যান্ড রাইস যেটা আগামী মরসুমে হবে এটাই একটা বিরাট পরিবর্তন আসবে। এই পরিবর্তন সম্পর্কে ঘোষণা করা হয়েছে। হুইট অ্যান্ড রাইস সম্বন্ধে ঘোষণা করা হয়েছে, এই যে পরিবর্তন, যেটার উৎপাদন বাড়ছে, যে লং টার্ম সলিউসান এবং সেটার সুষম বণ্টন এবং যাতে সেটা ন্যায্য মূল্যে মানুষ পায় তার জন্য বন্দোবস্ত করা, সেজন্য এই হোলসেল ট্রেড-এর উপর সরকার কন্ট্রোল আনছে। তার পর চিনি সম্পর্কে কি হয়েছে? যাদের এই সমস্ত মিল তাদের জুলাই মাসে কেন্দ্রীয় সরকার আইন করলেন যে, তাদের ৬০ ভাগ চিনি দিতে হবে, সেটাতে লেভি করে দিলেন। সেটা বাজারে দিতে পারবেন না। সেই ৬০ ভাগ চিনি কেন্দ্রীয় সরকার নিলেন। তার পর অগাস্ট মাসে বললেন যে, না ৬০ ভাগ দিলে হবে না ৭০ ভাগ দিতে হবে। সুতরাং ৩০ ভাগ চিনি এই নিয়ন্ত্রণের বাইরে আছে। আঘাত হচ্ছে না? যারা সুগার মিল ওনার তাদের বিরুদ্ধে আঘাত হচ্ছে না? এগুলি কি আমরা দেখবো না? তারপরে কি হয়েছে? তারপরে কন্ট্রোলড ক্লথ, এই ক্লথ সম্পর্কে কেন্দ্রীয় সরকার গত ১৯৭২ সালে নভেম্বর মাসে সাধারণ মানুষ যে কাপড় কেনে, যেটা অল্প দামের কাপড় তার উপর একটা কন্ট্রোল এনেছেন এবং সেই কন্ট্রোল-এর দামে পশ্চিমবাংলার মানুষ ২৭ লক্ষ মিটার কন্ট্রোলড ক্লথ পাচ্ছে, এবং সেটা বিলি হচ্ছে। তা ছাড়া আমরা মাস্টার্ড অয়েল-এর জন্য খুব চেষ্টা করছি যাতে রেশন শপের মাধ্যমে দেওয়া যায়। কিন্তু এগুলি হচ্ছে শর্ট টার্ম সলিউসান। যেখানে ভেস্টেড ইন্টারেস্ট তার উপর আঘাত দেওয়া হয়েছে। এই শর্ট টার্ম সলিউসান প্রফুল্ল সেনের আমলে হয় নি, যুক্তফ্রন্ট সরকারের আমলেও হয় নি। এটা আমরা চেষ্টা করছি। আমাদের যেটা লং টার্ম সলিউসান, যেটা কোন দিন চিন্তা হয় নি, সেটা করা হচ্ছে। এই যে বিরাট খরা দেখা গেল তাতে আমাদের কৃষি উৎপাদন ব্যাহত হবে, সুতরাং আমরা ১৪ কোটি টাকার প্রকল্প নিয়েছি ইমার্জেন্সি স্কিম-এ যাতে নূতন করে সেচের ব্যবস্থা করা যায়, নূতন করে বোরো ফসল পেতে পারে। খরিপ শস্যের যে ক্ষতি হয়েছে সেটা যাতে বোরো দিয়ে মিটিয়ে নিতে পারে। এই হচ্ছে পথ। যদি সমাজতন্ত্র বলা হয়, তা হ'লে কতকগুলি পজিটিভ জিনিস করতে হবে। আমাদের উৎপাদন বাড়াতে হবে। আমরা ১৪ কোটি টাকার প্রকল্প চালু ক'রে দিলাম। ৭॥০ পাম্প সেট তাতে দেওয়া হবে। ৫২৫টি রিভার লিফট এবং ২৫০টি ডিপ

টিউবওয়েল আমরা করছি কয়েক মাসের মধ্যে। কারণ এটা আমরা বাড়াতে চাই। তা ছাড় আমরা আরো কি করছি? আমরা ১৯ লক্ষ একর যাতে মালটি ক্রপ-এর আওতায় আসে সেটা আগামী বছরের মধ্যে করেছি। তবে দ্রব্যমূল্য বৃদ্ধির বক্তৃতা দিয়ে সেটা রোধ হবে না। জ্বালাময়ী সমালোচনা করে সেটা রোধ হবে না। রোধ হতে পারে রাষ্ট্রের নিয়ন্ত্রণে যেটা কেন্দ্রীয় সরকার করছে এবং আমরাও করছি এবং উৎপাদন বৃদ্ধিতে সরকারকে এগিয়ে আসতে হবে। যার জন্য ১৪ কোটি টাকার প্রকল্প আমরা নিয়েছি। আর কি টার্গেট আছে? প্রথম যুক্তফ্রন্ট সরকার ১৯৬৭-৬৮ সালে তারা হুইট-এর হাই ইল্ডিং ভেরাইটির কি টার্গেট করেছিলেন? ৬৭ হাজার একর তারা হুইট যেটা হাই ইল্ডিং হবে। আমরা কি করেছি? আমরা টার্গেট করেছি ১৫ লক্ষ একর। অর্থাৎ ২০ গুণ। এই জিনিসগুলির ভিতরে কোন রোমান্টিসিজম নেই। এর মধ্যে কঠিন শ্রম রয়েছে। এই জিনিস হচ্ছে সত্যিকারের সমাজতন্ত্র। এই জিনিসে পরিবর্তন আসবে। এই জিনিসে আমাদের উৎপাদন বৃদ্ধি হবে। কেন না, সমাজতন্ত্র তো দারিদ্র্যের বণ্টন নয়। সমাজতন্ত্রে ২টি জিনিস আছে। সম্পদের সৃষ্টি এবং সেই সৃষ্ট সম্পদের সুষম বণ্টন। সেই সম্পদ যদি আমরা সৃষ্টি করতে না পারি, তা হ'লে সমাজতান্ত্রিক মানসিকতা আমরা আনতে পারবো না। আমরা আরো কি করেছি? আমরা কংসাবতী প্রকল্প করেছি, এতে ৩॥ লাখ একর জমি চাষের সুবিধা হচ্ছে। কিন্তু এটা আমাদের আরো বাড়াতে হবে। যদি আমাদের বিপ্লব আনতে হয়। গতানুগতিক পথ ছেড়ে নূতন দৃষ্টি-ভঙ্গি নিয়ে এই ৩॥ লাখ একর বাড়াতে পারি কিনা এটা আমাদের দেখতে হবে। এর জন্য বাইরের বই পড়ার দরকার নেই। এই ৩॥ লাখ একর বাড়াতে গেলে আমাদের কি করতে হবে? আমরা যে প্রকল্প নিয়েছি আগামী বছরের ভিতর সেটা ৩॥ লাখ থেকে ৬॥ লাখ একর হবে। ঐ কংসাবতী প্রজেক্ট-এ। তার জন্য আমরা এক কোটি টাকা এই বছর কংসাবতী প্রজেক্ট-এর জন্য ধার্য করেছি। আগামী বছরে ২ কোটি টাকার বেশি এতে ধার্য করেছি। এই হচ্ছে কাজ। এই ভাবে ছোট ছোট কাজের ভিতর দিয়ে আমাদের সম্পদ বাড়াতে হবে। তারপর আর একটা কথা উঠেছে যে, কায়েমী স্বার্থের উপর আঘাত আনা হচ্ছে কিনা? আমি জিজ্ঞাসা করতে চাই, গত ২।৩ বছরে যে আঘাত হয়েছে, গত ২০।২৫ বছরের ইতিহাসে তা কখনও হয়েছে কিনা? কোন সরকার কায়েমী স্বার্থের উপর আঘাত হেনেছে কিনা? যে কোন দিকে তাকান যায়, সেখানে এই জিনিস আছে। আমরা শালিমার গোডাউনে যেখানে কোন লোক হাত দিতে পারে নি সেখানে আমরা হাত দিয়েছি। যেখানে মুনাফাখোর, চোরাকারবারী এবং মজুতদার—সেটা যেখানেই হোক, রাইস-এ হোক, হুইট-এ হোক সেখানে আমরা হোলসেল ট্রেড চালু করতে চাই।

[7-20—7-30 p.m.]

কিংবা এই চিনিতে ধরুন যেখানে ৭০ ভাগ লেভি করে সরকার নিয়ে নিচ্ছে, সেই চিনিকে আমরা আঘাত করছি। কন্ট্রোলড ক্লথ যাতে ২৭ লক্ষ মিটার এই পশ্চিমবাংলাতে পাবো। সুতরাং চিনির ক্ষেত্রে ক্লথের ক্ষেত্রে আমরা করেছি। জুট কর্পোরেশনের মাধ্যমে আমরা ৭ লক্ষ বেল জুট আমরা কর্পোরেশনে এনেছি। যেখানে সরকার নিয়ন্ত্রণ করছে, সেখানেই কায়েমী স্বার্থের উপর আঘাত হানা হচ্ছে। এছাড়া এই কয়লা খনি, কোকিং অ্যান্ড নন-কোকিং কয়লা খনির উপর আঘাত হানা হয়েছে। কায়েমী স্বার্থের উপর যেখানে আঘাত হানা দরকার, সেখানেই আঘাত হানা হয়েছে। আমরা ব্যাঙ্ক ন্যাশনালাইজেশনের কথা বলছি না, ভূমিসংস্কারের কথা বলছি না, যেটা ২৫ একর থেকে নামিয়ে সিলিং-কে ১২ একর ১৭ একর করা হয়েছে, এটা কি কায়েমী স্বার্থের উপর আঘাত হানা নয়? আঘাতটা কোথায় হবে? কৃষির ক্ষেত্রে যে বড় বড় চাষী আছেন, সেখানে আঘাত হানা হয়েছে। যেখানে বড় বড় মিল মালিক ঐ সুগার অথবা কটন, জুট সেখানে আঘাত হানা হয়েছে। এই রাইস অ্যান্ড হুইট-এর যে মজুতদার, মুনাফাবাজ রয়েছে, সেখানে আঘাত হানা হয়েছে, আর কোথায় আঘাত হানা হবে? তা ছাড়া আমাদের সমাজতান্ত্রিক চিন্তাধারাতে আমরা কতকগুলো আরও আঘাত হেনেছি, সেইগুলো কিছুদিন আগেই হয়েছে, যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি ১৯৫৬ সালে ছিল, তার একটা নূতন রূপায়ণ হয়েছে। লার্জ হাউজ, আর যেগুলো ৩৫ কোটি টাকা হ'লে লার্জ হাউজ বলা হত, আজকে সেইগুলোকে আমরা বলছি ২০ কোটি টাকা হ'লে লার্জ হাউজ হবে, এইগুলো কি পরিবর্তন

নয়? এইগুলোর দিকে আমরা কি তাকাবো না? তা হ'লে কি আমরা কোন পজিটিভ দিকে তাকাবো না? আর কি করা হয়েছে? আর করা হয়েছে, আরও সমাজতান্ত্রিক চিন্তা ধারায় রাষ্ট্রের প্রচুর উদ্যোগ নেওয়া হয়েছে এবং ব্যবসা-বাণিজ্যের উপর রাষ্ট্রের যে প্রভাব বিস্তার হবে, তার কি পরিবর্তন আমরা দেখতে পাচ্ছি। প্রথম পরিকল্পনাকালে সারা ভারতবর্ষে যে লগ্নি হয়েছিল, তার ৪৫ ভাগ রাষ্ট্রের হাতে ছিল। দ্বিতীয় পরিকল্পনা কালে কি চিত্র আমরা দেখতে পাচ্ছি, দ্বিতীয় পরিকল্পনাকালে সেই ৪৫ ভাগ থেকে বেড়ে ৫৬ ভাগ হয়ে গেল। তৃতীয় এবং চতুর্থ পরিকল্পনাকালে সেই ৫৬ ভাগ থেকে ৬০ ভাগ হল। ভারতবর্ষে নূতন যা পরিকল্পনা, প্ল্যানিং-এর মধ্যে যা কিছু বিনিয়োগ হবে তার ৬০ ভাগ রাষ্ট্রের নিয়ন্ত্রণে থাকবে। আর এর পরে পঞ্চম পঞ্চবার্ষিক পরিকল্পনা রূপায়িত হবে, সেই পরিকল্পনাতে স্থির হয়েছে ৭০ ভাগ রাষ্ট্রের অধীনে থাকবে। এই যে ধাপে ধাপে এগিয়ে যাচ্ছি, এটার দিকে যদি না তাকাই, তা হ'লে আমরা পরিবর্তন দেখতে পাবো না। আমাদের অনেক জিনিস করার আছে, সেটা একদিনে হওয়া সম্ভব নয়। যেটা রাশিয়াতে আজকে হয় নি। আজকেও তাদের ২৫ মিলিয়ন টন হুইট আনতে হচ্ছে, সেটা সমালোচনার কথা নয়। সেখানে দেখা যায় যে, কাজটা কত কঠিন। ওখানে ৫০ বছর আগে বিপ্লবের পরেও আমদানি করতে হচ্ছে, সেটা রাশিয়ার বিষয়ে কোন সমালোচনার কথা নয়। তাতে এটাই বোঝা যাচ্ছে যে, কাজটা কত কঠিন, কত দায়িত্বপূর্ণ। এবং এই সব কাজে কত সহযোগিতা দরকার। আর একটা জিনিস আমাদের কর্মসংস্থান, এমপ্লয়মেন্ট পলিসি সম্পর্কে বলা হয়েছে। এমপ্লয়মেন্টের একটা বিরাট জিনিস হচ্ছে—আমরা চেষ্টা করছি এবং এমপ্লয়মেন্ট সম্বন্ধে আমরা যে দৃষ্টিভঙ্গি নিয়েছি—আজকে দেখলাম শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয়ের আমলে এবং প্রথম যুক্তফ্রন্টের আমলে এমপ্লয়মেন্ট পলিসি কি ছিল? তাতে দেখলাম নো এমপ্লয়মেন্ট পলিসি। সুতরাং সেটা আমরা গতানুগতিক বা মামুলি ধরনের করি নি। সেখানে কোন স্পেশাল এমপ্লয়মেন্ট ছিল না। ক্রাশ প্রোগ্রাম ছিল না। কোন রকম এমপ্লয়মেন্ট পলিসি ছিল না। সুতরাং সেই মামুলি পথ, গতানুগতিক পথ ধ'রে চলেছিলেন, কোন নূতন এমপ্লয়মেন্টের পথ নিতে পারেন নি। সেই পথ আমরা গ্রহণ করি নি। আমরা স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম, ক্রাশ প্রোগ্রাম, রুরাল এমপ্লয়মেন্ট প্রোগ্রাম-এর মত নানাবিধ প্রোগ্রাম রয়েছে, সেই প্রোগ্রামের মূল কি? তাতে আমরা বলছি যে, কর্মসংস্থান কিভাবে হবে। এই পরিকল্পনা সম্বন্ধে একটা নূতন চিন্তা করেছি, সেই চিন্তা হচ্ছে, যদি দেশের সম্পদ বৃদ্ধি হয়, দেশে গ্রোথ হয়, এই গ্রোথমেনশিপের মাধ্যমে বেকার সমস্যার সমাধান হবে। এই গ্রোথমেনশিপের মাধ্যমে এমপ্লয়মেন্ট আসবে। জি এম পি যদি বাড়াতে পারি এবং জি এম পি বাড়াবার সঙ্গে সঙ্গে কর্মসংস্থানের সুযোগ আপনা আপনি ঘটবে এবং কর্মসংস্থান হবে অ্যাজ এ বাই-প্রোডাক্ট অব গ্রোথ।

এটা আমরা পেশ করি নি, গ্রোথের দরকার আছে, কিন্তু আমরা বলেছি নতুন পরিকল্পনার যে গ্রোথ সেটাই আমাদের কর্মসংস্থানের লক্ষ্য হওয়া উচিত। আমাদের একটাই দৃষ্টিভঙ্গি হবে না, সিংগেল ডাইমেনসনাল কেবল হবে না, গ্রোথ আমাদের হবে মালটি-ডাইমেনসনাল এবং তার ভিতর গ্রোথ থাকবে, নতুন কর্মসংস্থানের সুযোগ থাকবে, একটি বহুমুখী পরিকল্পনা থেকে মাল্টি-ডাইমেনসনাল কনসেপশন থাকবে—সেই জন্যই আমরা নতুন পরিকল্পনা নিচ্ছি। যেখানে প্রোগ্রাম উইদাউট রুরাল এমপ্লয়মেন্টে কাজ হচ্ছে সেখানে ৩ কোটি টাকার কাজ হচ্ছে। স্পেশাল এমপ্লয়মেন্ট প্রোগ্রামে ২ কোটি টাকা খরচ হচ্ছে, আমরা বিভিন্ন ক্ষেত্রে এই ভাবে কাজ করছি। এনিম্যাল হ্যাজবেন্ডারীতে ১১ হাজার লোককে কাজ দেওয়া হচ্ছে। কর্মসংস্থানের বিষয়ে আমরা স্মল স্কেল সেক্টরে ২৫ হাজার লোকের কাজ দেওয়া হচ্ছে। আর একটা জিনিস আমি বলব যে, বিস্তারিত বিবরণ এই বাজেটের মধ্যে দিয়েছি। আর একটা জিনিস আমি বলব যে, সোসালিজমের ভিতর সমাজকে সংকুচিত করা বড় কথা নয়, সমাজকে সম্প্রসারণই বড় কথা। আগে কলকাতা এবং তার পাশ্ববর্তী এলাকায় শুধু শিল্প ছিল, তার বিরুদ্ধে কোন ব্যবস্থা করা হয় নি, কোন গ্রোথ সেন্টার খোলা হয় নি। কলকাতার বাইরে অন্যান্য জায়গায় শিল্প স্থাপন এবং তার বৃদ্ধির কোন ব্যবস্থা করা হয় নি। আমি আগেই বলেছি এই বিষয়ে যে এই রাজ্যে নতুন ৮টি গ্রোথ সেন্টার হবে। সেই ৮টি জায়গা হচ্ছে হলদিয়া, শিলিগুড়ি,

খড়্গপুর, প্রভৃতি নানা জায়গায় ৮টি উৎপাদন কেন্দ্র গ'ড়ে তোলা হচ্ছে। এইটাই হচ্ছে সমাজ-তন্ত্র এবং এই ভাবেই সমস্ত জায়গায় এগিয়ে যেতে হবে। এই পরিকল্পনাকে গতানুগতিক বলা যায় না, গতানুগতিক হ'লে শিল্প এক জায়গায় থাকত, অন্য জেলায় হতো না। আমরা যদি মামুলি বাজেট নিতাম, গতানুগতিক বাজেট নিতাম, তা হ'লে ৮টি গ্রোথ সেন্টারের কথা চিন্তা করতাম না। আর একটা জিনিস হলো কলকাতা এবং অন্যান্য শহরে এই যে বিরাট স্লামে বস্তিবাসী রয়েছে তাদের উন্নতির জন্য কি পরিমাণ কাজ হচ্ছে সেটা দেখতে হবে। বিগত প্রফুল্ল সেন মহাশয়ের আমলে বা বিগত দু'টো যুক্তফ্রন্টের আমলে এই বিষয়ে কোন কিছু হয় নি। সেখানে পজিটিভ দৃষ্টিভঙ্গি ছিল না যে, মনোপলিকে ভাঙতে হবে, কেন্দ্রীয় সরকারকে দোষ দেওয়া কনস্টিটিউশনকে বুর্জোয়া বলা এইটাই ছিল দরকার আর অন্য সবগুলি নেগেটিভ। আমরা পজিটিভ দৃষ্টিভঙ্গি নিয়েই সি এম ডি এ-র কাজ করছি, বস্তিতে স্লামে কাজ হচ্ছে, এইগুলি কি সরকারী চেষ্টা নয়? পরিশেষে আর একটা কথা বলব এই যে, কাজ হচ্ছে এটা জনসাধারণের কাজ এবং সেই কারণে আমরা বলেছি আমরা বাজেট প্রণয়ন করি নি, জনসাধারণ বাজেট প্রণয়ন করেছেন এই বাজেট সরকারের নয়, এই বাজেট জনসাধারণের। সুতরাং আমাদের সকলকে এক সঙ্গে এগিয়ে যেতে হবে বিশেষ ক'রে আমাদের মোর্চার বন্ধুদের বলছি যে, যদি এক সঙ্গে কাজ করতে পারি, তা হ'লে দেশ এগিয়ে যাবে, কংগ্রেস-সি পি আই মোর্চা শক্তিশালী হবে। আজকে সরকার নেগেটিভ দৃষ্টিভঙ্গি ছেড়ে পজিটিভ দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছে। এই কাজটা ছড়িয়ে দিতে হবে গ্রামে গ্রামে এবং আমাদের কাজ করতে হবে সাধারণ লোকের গরিব মানুষের সহযোগিতা নিয়ে। সি পি আই-র সঙ্গে আমাদের মোর্চা হয়েছিল পিসফুল ট্রানজিসন-এর ভিত্তিতে। তারা ১৯৫৬ সালে মস্কোতে যে কনফারেন্স হয়েছিল সেখানে বলেছিলেন পিসফুল ট্রানজিসনের কথা। বলেছিলেন ঐ একই কথা ১৯৬০ আবার ১৯৬৯ সালে। এর বিরুদ্ধে কথা বলেছিলেন, সি পি এম—তারা কি বলেছিল না, সি পি আই ভাল করছে না, সি পি এম বলেছিল, বিপ্লব রক্তারক্তি ছাড়া আসতে পারে না, সমাজ-তন্ত্র আসতে পারে না। কিন্তু সি পি আই বলেছে, না পিসফুল ট্রানজিসনে এটা সম্ভব। সি পি এম এবং সি পি আই যখন একসঙ্গে ছিল তখন তাদের ১৯২৮ সালের 'কংগ্রেস-সি পি আই'-তে আভ্যন্তরীণ নীতি হিসাবে বলেছিলেন, ইন্ডিয়ান এক্সপিরিয়েন্সের উপর আন্দোলনকে সংযুক্ত রাখতে হবে এবং এটা একটা ক্রেডিটেবল অ্যাপ্লাই, কিন্তু সি পি এম সেটা মানে নি। আজকে আমি বলব যে, ইতিহাসের শিক্ষা গ্রহণ করতে হবে। এই কথা আমরা যেন না মনে করি যে, এই বাজেট কংগ্রেস করছে—এই বাজেট জনসাধারণ করছে, এই বাজেটের আমরা এই রকম সমালোচনা যেন না করি যে, এটা কংগ্রেস করছে। এই বিষয়ে সি পি আই বন্ধুরা অনেক চিন্তা করেছেন এবং তাদের এই বিষয়ে অনেক বই আছে, আমি বিভিন্ন বই দেখাতে চাই না, আমি শুধু একটা বই যেটা কমিউনিস্ট পার্টি অব ইন্ডিয়া পাবলিকেশন করেন তাদের ইন্টারনাল পার্টি এডুকেশনের জন্য যে কারণে সেটা তাদের নিজস্ব বই এবং অথরিটেটিভ বই, সেই বইটার নাম হচ্ছে, 'এ কোর্স অফ পার্টি এডুকেশন', এটার সেকেন্ড স্টেজ ফর ব্রাঞ্চ সেক্রেটারী, কমিউনিস্ট পার্টি পাবলিকেশন থেকে প্রকাশিত, এটা ওদের নিজেদের বই। এই বইটা যদি সামনে রাখি, তা হ'লে দেখতে পাবেন যে, আজকে এই গণতান্ত্রিক মোর্চার বিশেষ প্রয়োজন আছে।

[7-30—7-38 p.m.]

পশ্চিমবঙ্গে অরাজকতা, বিভেদ হয়েছিল। কংগ্রেসের শক্তি হচ্ছে জনসাধারণ। আজ সি পি আই এবং জনসাধারণকে যদি আমরা টানতে না পারি, তা হ'লে এই সরকারকে শক্তিশালী করতে পারব না। এই সরকার হচ্ছে জনসাধারণের হাতিয়ার এবং এই হাতিয়ারকে ছোট করতে দেব না, ক্ষুণ্ণ হতে দেব না। কোর্স অব পার্টি এডুকেশন যে বইটা আছে তা থেকে একটি জিনিস পড়ে শোনাই। এই কংগ্রেস ভারতবর্ষে যে পরিবর্তন এনেছে সেই পরিবর্তন সি পি এম দেখতে পাচ্ছে না। তারা ভাবছে এই গণতন্ত্র, এই কনস্টিটিউশন-এর যদি বিরাটভাবে সমালোচনা না করি, তা হ'লে কংগ্রেসের প্রশংসা হবে এবং তাতে আমাদের ক্ষতি হবে। এখানে তাঁরা বলছেন—

not to see this changes, not to acknowledge them in the fear that this acknowledgment would bring crest to the mill of the Congress is to violate the most basic tenet of Marxist science, namely, to make it a concrete study of the concrete situation.

বাস্তব জিনিসটা দেখতে হবে। মার্কসিজিম-এর প্রধান কথা হচ্ছে বিজ্ঞান। সেই বিজ্ঞানের প্রধান কথা হচ্ছে বাস্তব জিনিস দেখতে হবে। গ্রামে টিউবওয়েল হয়েছে, সেচ হয়েছে, বিদ্যুৎ চলে যাচ্ছে। এসব আমাদের ঐতিহাসিক দায়িত্বে হয়েছে। আরও সেচ বিদ্যুৎ দিতে হবে। আজকে আমাদের এটা ঐতিহাসিক দায়িত্ব। এটাই বাস্তব দৃষ্টিভঙ্গি। মার্কসিজিম যদি বিজ্ঞান হয় তা হ'লে সেই বিজ্ঞান দিয়ে আমাদের দেখতে হবে। সি পি আই এই গ্রন্থে বলেছেন—

> It is precisely the dogmatism of the C.P.M. that permits to these changes and as a result either to commit serious practical mistakes or indulge in shear opportunism. It is the same dogmatism that handicapped the C.P.I. as a whole in the first 8 years after independence and which prevented from acknowledging the fact that India had become independent in 1947. It is this dogmatism that isolates the communists not only from the reality, but from the masses and from its allies, leads it to commit a very serious political mistake. It is this dogmatism, precisely that brought the crest to the mill of the Congress and the other opponents of the C.P.I.

আমি বলব এই যে কাজ হচ্ছে এই কাজ আমরা করছি না, এই কাজ কংগ্রেস সরকার করছেন না—কাজ জনসাধারণ করছে। সুতরাং এই কাজের প্রশংসা করলে কংগ্রেস সরকারের প্রশংসা হবে না। মুখ্যমন্ত্রী মহাশয় যখন বক্তৃতা করেছিলেন তখন তিনি বলেছিলেন এই কাজের প্রশংসা কংগ্রেসের নয়, জনসাধারণের। তাই আমি বলব সি পি আই-এর অথরেটেটিভ বই থেকে ইতিহাসের শিক্ষা যদি গ্রহণ করি, তা হ'লে ভাল যে কাজ হয়েছে সেটাকে ছোট ক'রে দেখাব না।

In the field of agrarian relation as well the Congress Government have substantially curbed the vested interest through the various legislative measures.

কংগ্রেস এর জন্য কোন প্রশংসা চাচ্ছে না। আমরা বলেছি ২৫ একর যার জমি ছিল সেটা কমিয়ে ১৭ একর করা হয়েছে। আমরা চাই সকলের সহযোগিতা। আমরা যদি বলি কংগ্রেস সরকার রি-অ্যাকশানারি সরকার, পুঁজিবাদী সরকার, বুর্জোয়া সরকার, তা হ'লে জনসাধারণ যাদের হাতিয়ার তাদেরই আমরা ছোট ক'রে দেখব। তাই সি পি আই-এর বইতে বলা হয়েছে যে উন্নতি হয়েছে সেটাকে স্বীকার না করায়

we shall isolate ourselves from the reality and from the masses.

সেই বাস্তব যেটা এবং জনসাধারণের কাছ থেকে যাতে বিচ্ছিন্ন না হই সেটা দেখা উচিৎ।

Some advance has been made since freedom was won, national income has risen by about 73 per cent. Industrial Production is increased by 100 per cent. and agricultural production by about 45 per cent.

তারপর কি বলেছেন—

> This contributed to the building of independent national economy and to the weakening of the grip of foreign monopoly capital.

এই যে কাজগুলি হয়েছে এই কাজ কংগ্রেস সরকার করেছে এবং সেজন্য আমি বলব, আজকে প্রয়োজন হচ্ছে ইতিহাসের শিক্ষাটা যেন আমরা ভুল না করি। মার্কসিজমের প্রধান কথা হচ্ছে সায়েন্স, বিজ্ঞান, সেটা হচ্ছে বাস্তবধর্মী এবং যেটা অমৃতসর কংগ্রেসে বলা হয়েছিল, ইন্ডিয়ান কনডিসানস ক্রিয়েটিভলি অ্যাপ্লাই করা হবে, সেই ক্রিয়েটিভ অ্যাপলিকেসান যাতে আমরা করি সেটা যেন আমরা আর না ভুল করি। ১৮৮৫ সালে কংগ্রেস স্থাপিত হয়েছিল, আজকে কেন সেই কংগ্রেস বেঁচে আছে, বেঁচে আছে এই কারণে কংগ্রেস কোন গোঁড়া মতবাদে বিশ্বাস করে না, কংগ্রেস কোনদিন কখনও ডগম্যাটিজমে বিশ্বাস করে না. কংগ্রেস কেবল ভারতবর্ষের জনসাধারণের স্বাধীনতাবাদে বিশ্বাস করেছিল। যখন বৃটিশ চলে গেল তখন সেই রাজনৈতিক স্বাধীনতাবাদ চলে গেল। আজকে অর্থনৈতিক স্বাধীনতার লড়াই। সেই অর্থনৈতিক স্বাধীনতার লড়াইকে আজকে নানা রকমের বিভেদপন্থী মানুষ দক্ষিণপন্থী হঠকারী শক্তি প্রতিহত করবার জন্য এগিয়ে আসছে। এই দক্ষিণপন্থী হঠকারী শক্তি আমরা দেখতে পাচ্ছি অন্ধ্রে, দেখতে পাচ্ছি আসামে, দেখতে পাচ্ছি উড়িষ্যায়, দেখতে পাচ্ছি নানা জায়গায়।

এই দক্ষিণপন্থী হঠকারী শক্তি আজকে এগিয়ে আসছে। আজকে আমাদের ঐতিহাসিক দায়িত্ব মিলনের। আজকে তাই সি পি আই বন্ধুদের কাছে আবেদন জানাব বাস্তবের ভিত্তিতে, বিজ্ঞানের ভিত্তিতে, সমাজতান্ত্রিক নীতিবাচক যে আদর্শ তার ভিত্তিতে আমরা যে কাজ করছি সেই কাজে সহযোগিতা করুন, আমরা এগিয়ে যাই। আমাদের যে জোট, সেই জোটকে আরো জোরদার করতে হবে, পশ্চিমবাংলার মানুষের কাছে এই আমাদের প্রতিশ্রুতি, এই প্রতিশ্রুতি যেন আমরা পালন করতে পারি এই হচ্ছে আমার বক্তব্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্যালো টিউবওয়েলের যেটা সংখ্যা দেওয়া হয়েছিল সেটাতে ডিপ টিউবওয়েল প্রথম যুক্তফ্রন্ট সরকারে নীল, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারে ২৩ এবং আমাদের ২৫০। আর শ্যালো টিউবওয়েল প্রথম যুক্তফ্রন্ট সরকারের আমলে ৯২৬, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের আমলে ৩,৩৬৯, আর আমাদের ১২,৬০০।

**Mr. Deputy Speaker:** The general discussion on the budget for 1973-74 is over. The House stands adjourned till 1 p.m. tomorrow.

## Adjournment

The House was accordingly adjourned at 7-38 p.m. till 1 p.m. on Wednesday, the 7th March, 1973, at the Assembly House, Calcutta.

WBGP-75/6-1997A-700

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

## Vol. 54—No. I—Fifty-fourth Session (February-May), 1973

(The 9th, 12th, 13th, 15th, 16th, 19th, 20th, 21st, 22nd, 23rd, 26th, 27th, 28th February, 1st, 2nd, 5th and 6th March, 1973)

[(Q.) Stands for question]

**Question(s)**—contd.

**Question(s)—contd.**

**Question(s)**—contd.

Question(s)—contd.

**Question(s)**—contd.

**Question(s)**—contd.

**Question(s)**—contd.

**Question(s)**—contd.

Question(s)—contd.

**Question(s)**—contd.

**Question(s)**—contd.

**Qu estion(s)**—contd.

GP-76/7-37A-700